স্যালার মেশিন আছে তা আপনারা জানেন যে আমরা চেষ্টা করা সত্ত্বেও এই কো-অপারেটিভ রাইস মিলগুলি চালাতে পারছিনা। কেননা আমাদের রাইস প্রকিয়োরমেন্ট পলিসি সরকারের আছে তাতে এই বৎসর কোন রাইস মিল চলেনি। কাজেই শুধু ইঞ্জিন পাল্টালেই যে এটা চলবে তার কোন যৌক্তিকতা নেই।

**Shri Phani Bhusan Singhababu:**

ইঞ্জিন অকেজো হওয়ার ফলে কলটি চালু নেই এবং কার্যকরী সমিতি এই অকেজো হওয়ার জন্য স্থাপনকারীকে দায়ী করেছে। স্থাপনকারী কে?

**Shri Atish Chandra Sinha:**

আমার কাছে যে তথ্য আছে তাতে বলছে যে প্রজেক্ট ইঞ্জিনিয়ারদের সুপারভিশনে হয়েছে। এটা কেন দোষ ত্রুটিপূর্ণ ভাবে স্থাপন করা হয়েছিল তারজন্য রিপোর্ট চেয়ে পাঠান হয়েছে এবং যে প্রস্তাব ওখানকার ম্যানেজমেন্ট কমিটি করেছে যে তা সরকারের পরিচালনাধীন আনা হোক সে সম্বন্ধে লোকাল এ, আর, সি, এস, এ,-র কি বক্তব্য সেটা জানতে চাওয়া হয়েছে। এই দুটির উত্তর আমাদের কাছে এসে পৌঁছায়নি। এলে পরে যদি কেউ পরে প্রশ্ন করেন তখন জানাবো।

[ 1-40—1-50 p.m. ]

**Shri Phani Bhusan Singhababu:**

এই রাইস মিল যে প্রজেক্ট ইঞ্জিনীয়ার স্থাপন করেছিলেন, তিনি এখন এই বিভাগে আছেন কিনা জানাবেন কি?

**Shri Atish Chandra Sinha:**

এটা বলতে পারিনা, প্রজেক্ট ইঞ্জিনীয়ার সরকারী লোক নয়, রাইস কো-অপারেটিভ এই ইঞ্জিনীয়ারকে নিয়োগ করেছিলেন এই মিল স্থাপন করতে সরকারী সাহায্য নিয়ে, সরকারী পরিচালনাধীনে সেটা স্থাপন করা হয়নি।

**Mr. Speaker:** Starred question 86 is held over.

### দুর্গাপুর কেমিক্যালসে উৎপাদনের হার

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত দুর্গাপুর কেমিক্যালসের মাসিক উৎপাদন হার কিরূপ ছিল;

(খ) ঐ কারখানায় ১৯৬৭ সাল থেকে ১৯৭০ সাল পর্যন্ত প্রতি মাসে গড় উৎপাদন হার কত ছিল;

(গ) ইহা কি সত্য যে, উক্ত কারখানা দীর্ঘদিন থেকে লোকসানে চলছিল;

(ঘ) সত্য হলে, কোন্ সাল থেকে কোন্ সাল পর্যন্ত ঐ কারখানা লোকসানে চলছিল এবং কি পরিমাণ অর্থ লোকসান হয়েছে; এবং

(ঙ) বর্তমানে দুর্গাপুর কেমিক্যাল্স মুনাফা করছে কিনা এবং করলে, ৩১-এ জানুয়ারি ১৯৭৪ পর্যন্ত মুনাফার পরিমাণ কত?

**Shri Atish Chandra Sinha:**

এই যে একটা তালিকা আমি টেবিলে প্লেস করছি, দেখে নেবেন দয়া করে, সেখানে এটা প্লেস করা আছে।

মাসের নাম ও সাল
(ক)

সংখ্যা মেট্রিক টন

| উৎপন্ন দ্রব্যাদি | মার্চ '৭২ | এপ্রিল '৭২ | মে '৭২ | জুন '৭২ | জুলাই '৭২ | আগষ্ট '৭২ | সেপ্টেম্বর '৭২ | অক্টোবর '৭২ | নভেম্বর '৭২ | ডিসেম্বর '৭২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| থ্যাসিক এ্যানহাইড্রাইড | — | — | — | ৪৮ | — | — | ৫২ | ৮৯ | ১৩৫ | — |
| কষ্টিক সোডালাই | ১৩৫ | ৩৪২ | ২৫১ | ২৩৯ | ১২ | ২২৭ | ২০৪ | ৩৬ | ২১৭ | ১৯০ |
| কষ্টিক সোডা সলিড | — | — | — | — | — | — | — | — | — | — |
| কষ্টিক সোডাফ্লেকস্ | — | — | — | — | — | — | — | — | — | — |
| লিকুইড ক্লোরিন্ | ৯৫ | ২৫৪ | ১৬৮ | ১৬৯ | ৯ | ১৫৭ | ১২২ | ২০ | ১১১ | ১০৭ |
| সিনথেটিক ফেনল | ২ | ১২৩ | ৭৪ | ১০০ | ৪২ | ৮৯ | — | ৫২ | ২ | ৬৩ |
| অরথো ডাইক্লোরোবেন্জিল | ২ | — | ০'৪ | ১ | — | ৫ | ১২ | — | ১ | — |
| প্যারা ডাইক্লোরোবেনজিন্ | ২ | — | ৪ | ৫ | ৪ | ৯ | ৩ | — | ৫ | ১ |
| অরথো অক্সিডাইফিনাইল | — | ১'৪ | ৩'৫ | ১ | ৩ | ১ | — | — | — | — |
| প্যারা অক্সিডাইফিনাইল | ৪ | ১,৯ | — | — | — | — | — | — | — | — |
| ডাই ফিনাইল্ অক্সাইড | ১০ | ১২ | — | ৫ | ২ | ১২ | ৮ | ৩ | ১ | ২ |
| পেন্টাক্লোরোফেনল | — | — | — | — | — | — | — | — | — | — |
| সোডিয়াম পেন্টাক্লোরো ফেনেট্ | — | ৭'৮ | ৬'৫ | ২ | ৩ | ৭ | ২ | ২ | ৪ | ১২ |

মাসের নাম ও সাল — সংখ্যা মেট্রিক টনে

| জানু-য়ারী '৭৩ | ফেব্রু-য়ারী '৭৩ | মার্চ '৭৩ | এপ্রিল '৭৩ | মে '৭৩ | জুন '৭৩ | জুলাই '৭৩ | আগস্ট '৭৩ | সেপ্টে-ম্বর '৭৩ | অক্-টো-বর '৭৩ | নভে-ম্বর '৭৩ | ডিসে-ম্বর '৭৩ | জানু-য়ারী '৭৪ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| — | ৬০ | ৬৬ | ১৩৫ | ১২৫ | — | ৩১ | ৩২ | ১৮৭ | ২০৮ | ২৪২ | ১৭৩ | ১০০ |
| ২৫৭ | ২২[illegible] | ২৫৫ | ৩৮৩ | ১৪৩ | — | ৫৫ | ২৪৩ | ৩৯৮ | ৩৩৯ | ১২৭ | ১৭৯ | ৩৭৩ |
| — | — | — | — | — | — | — | — | — | — | — | — | — |
| — | — | — | — | — | — | — | — | — | — | — | — | — |
| ১৫১ | ১১৭ | ১৪৬ | ২২০ | ৭৪ | — | ৩৯ | ১৪২ | ২০৬ | ২১৫ | ৭৭ | ১৩১ | ২২২ |
| ১৬ | ৭০ | ২৭ | ৭২ | ২৩ | — | ২৫ | — | ৫৯ | ৮৮ | ১৬ | ৩৪ | — |
| — | — | — | — | — | — | — | — | — | — | — | ২ | ৬ |
| — | ১ | — | — | — | — | — | — | — | — | — | ৭ | ৮ |
| — | — | — | — | — | — | — | — | — | — | — | — | — |
| — | — | — | — | — | — | — | — | — | — | — | — | — |
| — | — | — | — | — | — | — | ৩ | ৮ | ৯ | ৬ | ৪ | ২ |
| ৬ | — | ৪ | ২০ | — | — | — | — | ২ | ৬ | — | — | — |
| ৩ | ৫ | ২ | — | — | — | — | — | ২ | ৬ | ৫ | ২ | ২ |

(খ) মাসিক গড় উৎপাদন (মেট্রিক টন)

| উৎপন্ন দ্রব্য | ১৯৬৭-৬৮ | ১৯৬৮-৬৯ | ১৯৬৯-৭০ |
|---|---|---|---|
| থ্যালিক এ্যানহাইড্রাইড | ৩০'৬৬ | ১৩৮'৩৩ | ১৩৪'৭৫ |
| কষ্টিক সোডা লাই | — | ১৮৭'৬৬ | ১৫২'৯২ |
| কষ্টিক সোডা সলিড | — | ৩১'৪২ | ৩১'০০ |
| কষ্টিক সোডা ফ্লেকস্ | — | ৬'১৭ | ১'৭৫ |
| লিকুইড ক্লোরিন | — | ১২'৮০৮ | ৯৯'০৮ |
| পেন্টাক্লোরোফেনল | — | — | ৯'৫০ |

(গ) হ্যাঁ।

(ঘ) (১) ১৯৬৭-৬৮ এবং ১৯৬৯-৭০ হতে ১৯৭২-৭৩ সাল পর্য্যন্ত।

(২) লোকসানের পরিমান ঃ--

| | | | | টাকা |
|---|---|---|---|---|
| ১৯৬৭-৬৮ | — | — | — | ৪,০০,২৯৭'৩০ |
| ১৯৬৯-৭০ | — | — | — | ৪৭,৩৩,৯৮৭'৪১ |
| ১৯৭০-৭১ | — | — | — | ১,৭৪,৭৬,৪৪৫'৫৩ |
| ১৯৭১-৭২ | — | — | — | ১,৭২,১৫,৯৯৩'০৯ |
| ১৯৭২-৭৩ | — | — | — | ১৮৩,৫১,৮১৭'০৭ |

(ঙ) না, প্রশ্ন ওঠে না।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রীমহাশয় (ঘ) প্রশ্নের উত্তরে যে সংখ্যা দেখালেন তাতে দেখা যাচ্ছে--ক্রমশ: লোকসানের হার বাড়ছে, এইরকম লোকসান হবার কারণ কি কি?

**Shri Atish Chandra Sinha :**

আমরা তো লোকসানের হিসেব দিয়েছি ১৯৭২-৭৩ সাল পর্য্যন্ত। কিন্তু তিনি এখন শুনলে খুসী হবেন যে গত ৬ মাসে এই কারখানা অনেক উন্নতিলাভ করেছে। এখন মাসিব উৎপাদনের হার ৩৫ লক্ষ টাকায় পৌঁছেচে। এই কারখানা কিছু দিন আগে পর্য্যন্ত অত্যন্ত আর্থিক দৈন্যদশার সম্মুখীন হয়েছিল। এখন উৎপাদনের হার লক্ষ করে আমরা খুবই আশান্বিত হয়েছি। এই কোম্পানী এখন ভালভাবে ৩৫ লক্ষ থেকে ৩৬ লক্ষ টাকার জিনিষ---থ্যালিক এ্যানহাইড্রাইড উৎপাদন করছে। এই কোম্পানীকে আরো এক্সপ্যানসান করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দরখাস্ত করেছি এবং এর এক্সপ্যানসান শীঘ্র করতে পারবো বলে আশা রাখি।

**Shri Abdul Bari Biswas :**

মন্ত্রীমহাশয় আমাকে বাইপাশ করবার চেষ্টা করছেন। বর্তমানে কারখানাটীর উৎপাদন বেড়েছে খুব ভাল কথা। কিন্তু ১৯৬৮ সাল থেকে ১৯৭৩ সাল পর্য্যন্ত এই যে ক্রমাগত লোকসানের অংকটা আপনি দিলেন, এই লোকসানের কারণগুলি মূলতঃ কী ছিল?

**Dr. Zainal Abedin :**

এই দুর্গাপুর কেমিক্যালসের লোকসানের কারণ হচ্ছে, চারটী, যথা—

(1) Defects in the machinery,
(2) Shortage of raw materials,
(3) Management defects, and
(d) Bad casting.

এরজন্য আপনারা সবাই জানেন ১৯৭৩ সালের ৩১শে মার্চ আমরা এর ম্যানেজমেন্টে একটা ড্রাসটিক পরিবর্তন করেছিলাম। এর ফলে প্রত্যেকটা খাতে লোকসান কমতে সুরু করে। বর্তমানে আমরা যে পর্য্যায়ে পেঁাছেচি তাতে আশা হয়েছে আর আমাদের লোকসান হবে না।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন ম্যানেজমেন্টে যে ত্রুটী ছিল তার ফলে এই সমস্ত ডিফেক্টস, সর্টেজ ইত্যাদি চলছিল তারজন্য ম্যানেজমেন্টই মূল কারণ ছিল?

**Dr. Zainal Abedin :**

মূল কারণ ছিল চারটী

Four reasons—defects in the machinary, managerial crisis, shortage of raw materials, bad casting

আমি একটা কারণ বলিনি—আমি চারটী কারণের কথা বলেছি।

**Shri Abdul Bari Biswas :**

এই চতুর্বিধ কারণের কথা সরকার কখন জানতে পারলেন এবং জানবার পরে কখন এ্যাকসান নেবার সিদ্ধান্ত নিলেন?

**Dr. Zainal Abedin :**

মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় নূতন একটা দপ্তর সৃষ্টি করেন—পাবলিক আণ্ডারটেকিংস এই যে দপ্তর সৃষ্টি হয়েছে তাতে লিসটেড টেন আণ্ডারটেকিংস ইনডাষ্ট্রির মধ্যে আনতে চাই। একদিনে এই ডিফেক্টস-এর কথা জানা যায় নাই। ক্রমশঃ স্টাডি করে আমরা সিদ্ধান্তে পেঁৗছাই যে ম্যানেজমেন্টের ড্রাসটিক চেঞ্জ আনা দরকার, সেটা ১৯৭৩ সালের মার্চ মাসে।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে চারটী কারণে দুর্গাপুর কেমিক্যালসে লস্ হচ্ছে, তার মধে একটী হলো ম্যানেজমেন্টে বা ম্যানেজেরিয়াল ক্রাইসিস এবং তারজন্য আপনি ড্রাসটিক এ্যাকসান নিয়েছেন। আরো তিনটী যে ক্রাইসিস আছে—সর্টেজ অফ র মেটিরিয়ালস ডিফেকটিভ মেসিন এবং ব্যাড কাসটিং—এই যে তিনটী ডিফেক্টস আছে—তাদের সম্বন্ধে মন্ত্রীমহাশয় কী স্টেপ নিয়েছেন?

**Dr. Zainal Abedin :**

আমরা বোর্ডটী রিকনসটিটিউট করেছি—এবং ভারতবর্ষের মধ্যে এ বিষয়ে যাঁরা সেরা দক্ষ খ্যাতনামা বৈজ্ঞানিক আছেন, তাদের এখানে এ্যাসোসিয়েট করেছি। প্রত্যেকটা খাতের যেগুলি ত্রুটি দূর করা সম্ভব হয় নাই। আমরা ক্রমশঃ ক্রমশঃ তা দূর করছি এবং কারখানারও উন্নতি হচ্ছে।

**Shri Jyotirmoy Mazumdar :**

দুর্গাপুর কেমিক্যালসে সব যন্ত্রপাতি বিদেশ থেকে নিয়ে আসা কিনা?

**Dr. Zainal Abedin :**

হ্যাঁ, সবটাই।

[ 1-50—2 p.m. ]

**Shri Jyotirmoy Mazumdar :**

যদি তাই হয়ে থাকে তাহলে আমাদের যে সমস্ত যন্ত্রেরঅংশ বিশেষ ভারতবর্ষে পাওয়া যায় না যেহেতু বিদেশ থেকে ঐ সমস্ত যন্ত্রপাতি আনার অসুবিধা আছে ও দীর্ঘদিন ধরে এই সমস্ত যন্ত্রপাতি সচল হচ্ছে না—এই সব সংবাদ মন্ত্রী মহাশয়ের জানা আছে কি?

**Dr. Zainal Abedin :**

এটা একটা কারণ, এটা গৌন কারণ বড় কারণ নয়। মেশিনারি যখন ইনস্টলেসান করা হয় তখন টেস্ট করে নেওয়া হয় নি। দিস ইস এ গ্রস ডিফেকট। অর্থাৎ যখন মেশিনগুলি ইনস্টল করা হয়েছিল তারা কিন্তু যাবার আগে এর এফিসিয়েন্সি টেস্ট করে যা দেখার কথা ছিল তা করে নি।

**Shri Pradip Kumar Palit :**

মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি যে, এই সমস্ত ডিফেকট মেশিনারি পরিবর্তন করবার কোন ব্যবস্থা করেছেন কিনা ও র' মেটিরিয়ালের ক্রাইসিস দূর করবার কোন ব্যবস্থা করা হচ্ছে কিনা?

**Dr. Zainal Abedin :**

আমরা দুটাতেই এ্যটেনসান দিচ্ছি, র' মেটিরিয়াল এ্যজ ওয়েল এ্যজ ডিফেকটিভ মেশিনারি তা দূর করার চেষ্টা করছি। অনেক জায়গায় যেমন আমরা আই, সি, আই, থেকে কিছু পার্টস নিয়ে উপস্থিত কাজ চালাচ্ছি এবং বাহিরে থেকে যে মেশিনারি আনাতে হবে তার জন্য আমরা সেই ফার্মকে অর্ডার দিয়েছি। আমরা আশা করছি হয়ে যাবে।

**Shri Kumardipti Sen Gupta :**

আপনি যে এই ব্যাড কাসটিং-এর কথা বলেছেন এর জন্য কি ব্যবস্থা করেছেন জানাবেন কি?

**Dr. Zainal Abedin :**

আমরা এইসব ব্যাপার নিয়ে এডভোকেট-জেনারেলের সঙ্গে পরামর্শ করেছি। লিগাল ওপিনিয়ান নেবার জন্য আমাদের মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং পূর্তমন্ত্রী—তাঁরা বিশিষ্ট আইনজীব এদের সকলের কাছেই বলেছি, এরা বলেছেন যে এটা হল পার্ট অফ নেগলিজেনসি। এর বিরুদ্ধে কোন কেস লাই করেনা। আমরা এ বিষয়ে পরামর্শ করছি।

**Shri Kumardipti Sen Gupta :**

আপনি বললেন পার্ট অফ নেগলিজেন্সির জন্য কোন কেস হয় না। তা ডিপার্টমেন্টালি কোন ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে কি?

**Dr. Zainal Abedin :**

এটা একটা স্টেটুটারি বডি। ডিপার্টমেন্টালি ব্যবস্থা অবলম্বন করতে গেলে আপনি জানেন ১৯৭৩ সালের ৩১শে মার্চে ওয়ান টু সেভেন পর্যন্ত ডাসট্রিক রিমুভাল করা হয়েছে।

**Shri Gautam Chakravartty :**

আপনি বললেন সর্টেজ অফ র' মেটিরিয়াল হল লসের একটা কারণ। র' মেটিরিয়াল কি কি এবং সেগুলি আমাদের ভারতবর্ষে পর্যাপ্ত পরিমাণে পাওয়া যায় কিনা মন্ত্রী মহাশয় সেটা জানাবেন কি?

**Dr. Zainal Abedin :**

অনেকগুলি ভারতবর্ষে পাওয়া যায় না। যেমন, নেফথা, ভারতবর্ষে কিছু কিছু পাওয়া যায় তবে আবার অনেক জিনিষ ফিনিসড গুডস হয়ে আসে। অধিকাংশই ভারতবর্ষে পাওয়া যায় কিছু কিছু আনতে হয়। এই সব কারণে উন্নতি করা যাচ্ছে না।

(*88—held over ; *89—held over.)

**বনগ্রাম মহকুমায় অকৃষি সমবায় সমিতি**

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৮।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলী**ঃ সমবায় বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বনগ্রাম মহকুমায় অকৃষি (নন্-এগ্রিকালচারাল) সমবায় সমিতি কয়টি আছে ও তাহাদের নাম কি;

(খ) ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালে এই সমবায়গুলিতে পৃথক পৃথক ভাবে কত টাকা করিয়া সরকারী ঋণ মঞ্জুর করা হইয়াছে;

(গ) এই সমবায়গুলির মধ্যে বর্তমানে কয়টি চালু অবস্থায় আছে;

(ঘ) উক্ত মঞ্জুরীকৃত ঋণের মধ্যে কোনটি কত অংশ পরিশোধ করিয়াছে; এবং

(ঙ) বন্ধ সমবায়গুলির ঋণ আদায় ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Shri Atish Chandra Sinha :**

(ক) বনগ্রাম মহকুমায় অকৃষি সমবায় সমিতিগুলির একটি নামের তালিকা পৃথকভাবে অত্র সংযুক্ত হইল।

(খ) ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালে এই সমবায় সমিতিগুলিতে কোন সরকারী ঋণ মঞ্জুর করা হয় নাই।

(গ) এই সমিতিগুলির মধ্যে বর্তমানে ৪৪টি চালু অবস্থায় আছে।

(ঘ) ঋণ পরিশোধের কোন প্রশ্নই উঠে না কারণ, কোন সমিতিকে ঋণ মঞ্জুর করা হয় নাই।

(ঙ) ঋণ আদায়ের ব্যাপারে সরকারী ব্যবস্থার প্রশ্ন উঠে না, কারণ কোন ঋণ মঞ্জুর করা হয় নাই।

Statement referred to starred question No. *90 (Ka)

Name of the Society :

1. Ishapur Consumers' Co-operative Stores Ltd.
2. Chandpara Govt. Employees Co-operative Stores Ltd.

3. Thakurnagar Consuners' Co-operative Stores.
4. Panchpota Consumers' Co-operative Stores Ltd.
5. Digha S. S. S. S. Ltd. (Milk.)
6. Dharampur Union Adibashi Samabaya Sashya Bhandar Ltd.
7. Angrail Fishermen's Co-operative Society Ltd.
8. Satia Union Adibashi Samabaya Sashya Bhandar Ltd.
9. Dooma Fishermen's Co-operative Society Ltd.
10. Gopalpur Fishermen's Co-operative Society Ltd.
11. Jaleswar Fishermen's Co-operative Society Ltd.
12. Mandalpara Maitra Industrial Co-operative Society Ltd.
13. Pipli Madur Silpa Samabay Samity Ltd.
14. Rural Development Co-operative Agricultural Society Ltd.
15. Bagha S. K. S. Ltd. (Milk)
16. Gadadharpur Farming Co-operative Society Ltd.
17. Digha S. S. K. S. Ltd. (Farming)
18. Gopalpur Co-operative Transport Society Ltd.
19. Chandpara T. S. S. Ltd.
20. Narikala Weavers' Cooperative Society Ltd.
21. Amkola Weavers' Co-operative Society Ltd.
22. Auldanga S. Housing Society Ltd.
23. Ranghat Agricultural Society Bank Ltd.
24. Mondabghata Pashu Pakshi Palan 'O' M. C. S. S. Ltd.
25. Amdove Malipota A. G. S. S. Bank Ltd.
26. Helandea Kamarkhali S. S. S. S. Ltd. (Multi)
27. Bagdah Block Dev. Employees Co-operative Society Ltd. (Stores)
28. Kulanandapur Salak Co-op. Marketing Society Ltd.
29. Mustafapur Malidal Nawpara F.C.S. Ltd. (Fish)
30. Kola F. C. S. Ltd.
31. Berbari F. C. S. Ltd
32. Boyra Anchal F. C. S. Ltd.
33. Bajitpur F. C. S. Ltd.
34. Khorda Kulbaria F. C. S. Ltd. (Fish)
35. Sindrani F. C. S. Ltd.
36. Ghatpatila F. C. S. Ltd.
37. Padma Bil F. C. S. Ltd.
38. Kumar Khola Mahila Kapar Chapa S. S. S Ltd.
39. Khorda Kulbaria Tyle Makers Co-op. Industries Society Ltd.
40. Bagda Weavers' Co-op. Industrial Society Ltd.
41. Kujerbagi Adibashi S. K. S. Ltd. (Farming)
42. Mondapghata S. K. S. Ltd.
43. Garapota Anchal F. C. S. Ltd.
44. Adarsa Jadab S. D. S. S. Ltd. (Milk)
45. Chamta S. S. K. S. Ltd.
46. Pandita Co-op. Housing Society Ltd.
47. Bonglani House Construction Co-operative Society Ltd.
48. Bongaon Co-op. Housing Society Ltd.
49. Sulipukur Bastuhara T. S. S.
50. Peoples Co-operative Transport Society Ltd.
51. Garapota Sundarpur Anchal Co-op. Consumers' Stores Ltd.
52. Gobrapur Joutha Dugdha S. S. S. Ltd.
53. Gopalnagar Transport Co-op. Society Ltd.
54. Krishnachandrapur F. C. S. Ltd.
55. Jeala F. C. S. Ltd.
56. Murighata Adibashi—Grain Gola S. S. Ltd.
57. Perojpur Petrapole F. C. S. Ltd.
58. Panchpota F. C. S. Ltd.
59. Akaipur Darbashini F. C. S. Ltd.

60. Patsimulia F. C. S. Ltd.
61. Beledanga Barrackpur F. C. S. Ltd.
62. Subhasnagar Adarsa S. S. K. Ltd.
63. Kamdebpur F. C. S. Ltd.
64. B. D. S. Samabay Sanjukta S. S. Ltd.
65. Pandita F. C. S. Ltd.
66. Chamardah S. S. K. S. Ltd.
67. Manigram S. S. K. S. Ltd.
68. Nutangram Samabay Sanjukta Krishi Samity Ltd.
69. Barrackpur Mahila Kuthir Silpa S. S. Ltd.
70. Sundarpur Mritsilpa S. S. Ltd.
71. Gopalnagar Blacksmith Co-op. Ind. Society Ltd.
72. Nahata T. S. S. Ltd.
73. Gopalnagar S. S. S. S. Ltd. (Multi)
74. Barrackpur Sripalli S. S. S. S. Ltd.
75. Juba Kalyan Industrial Co-op. Society Ltd.
76. Bongaon Rickshaw Co-op. Society Ltd.
77. Bongaon Motor Workers' Co-op. Transport Society Ltd.
78. Eastern Rly. Employees' Co-op. Consumers' Stores Ltd.
79. Bongaon Block Employees Consumers' Co-op. Stores Ltd.
80. Bongaon Municipal Ward No. IV Consumers' Co-op Stores Ltd.
81. Bongaon Municipal Ward No. V Consumers' Co-op. Stores Ltd.
82. Bongaon Municipal Ward No. III Consumers' Co-op. Stores Ltd.
83. Bongaon Municipal Ward No. I Consumers' Co-op. Stores Ltd.
84. Bongaon Municipal Ward No. II Consumers' Co-op. Stores Ltd.
85. Bongaon Brick Manufacturing Co-op. Stores Ltd.
86. Simultala M. P. S. S. Ltd.
87. Saktighar Co-op. M. P. S. Ltd.
88. Subashnagar M. P. S. S. Ltd.
89. Bongaon Urban Co-op. Credit Society Ltd.
90. Bongaon Pasupakshi Palan S. S. Ltd.
91. Bongaon Cinema Co-op. Society Ltd.
92. Bongaon Sale & Supply Co-op. Society Ltd.
93. Subhasnagar J. D. S. S. Ltd.
94. Adarsha J. D. S. S. Ltd.
95. Dinabandhu J. D. S. S. Ltd.
96. Bongaon Textile Hawkers Tailoring Co-op. Society Ltd.
97. Bongaon Municipal Celluloid Workers' Co-op. Industrial Society Ltd.
98. Bongaon Powerloom Co-op. Society Ltd.
99. Jibani Colony Mahila Bastuhara Kutir Silpa Co-op. Society Ltd.
100. Bongaon Tailakar S. S. Ltd.
101. Bongaon Central Co-op. Marketing Society Ltd.
102. Bongaon Central Fishermen's Co-operative Society Ltd.

**Shri Ajit Kumar Ganguly :**

মাননীয় মন্ত্রীমহাশয় সংখ্যাটা বললেন না, বললেন যে টেবিল আছে। সংখ্যাটা বলবেন কি?

**Shri Atish Chandra Sinha :**

৯২টা।

**Shri Ajit Kumar Ganguly :**

১৯৭১, ১৯৭২ ও ১৯৭৩ সালে কিছু দেওয়া হয়নি বলেছেন। তাতো কো-অপারেটিভের অবস্থা দেখেই বুঝতে পারছেন। এগুলি কি করে ভাল ভাবে চলবে ও কেন টাকা দেওয়া হয়নি তা জানাবেন কি?

**Shri Atish Chandra Sinha :**

এটা তো ম্যাটার অফ ওপিনিয়ান। আমি তো উত্তরে বলেছি ৯২ টার মধ্যে ৪৪টা চালু অবস্থায় রয়েছে এবং বাকিরা চালু অবস্থায় নেই।

**Shri Ajit Kumar Ganguly :**

যেগুলো চালু নেই সেগুলো লিকুইডেসানে দেওয়া হয়েছে কি?

**Shri Atish Chandra Sinha :**

সে তথ্য এখন আমার কাছে নেই। যদি বিশেষ প্রশ্ন করেন তো উত্তর দিতে পারি।

**Shri Ajit Kumar Ganguly :**

যেগুলো চালু নেই সেগুলো টাকা ফেরত দিয়েছে কি?

**Shri Atish Chandra Sinha :**

টাকা দেওয়াই হয় নি। কাজেই টাকা পরিশোধের কোন প্রশ্ন ওঠে না।

**Shri Ajit Kumar Ganguly :**

এই সমিতিগুলি কবে গঠিত হয়েছিল জানাবেন কি?

**Shri Atish Chandra Sinha :**

এতো ডিটেলস নেই। এখানে ৯২ টার লিস্ট দিয়েছি।

**Shri Ajit Kumar Ganguly :**

এই সমিতিগুলি কখন গঠিত হয়েছিল তা বলবেন কি তাহলে জানা যাবে টাকা দেওয়া হয়েছিল কিনা?

**Shri Atish Chandra Sinha :**

সে তথ্য আমার কাছে নেই। নোটিশ দিলে বলতে পারবো।

**Shri Ajit Kumar Ganguly :**

১৯৭১-৭২ এবং ১৯৭২-৭৩ সালে দেন নি। কিন্তু ১৯৬০ সাল থেকে কত টাকা দেওয়া হয়েছে?

**Shri Atish Chandra Sinha :**

সে প্রশ্ন করেন নি। আগে টাকা দেওয়া হয়েছে কিনা সে প্রশ্ন করলে নিশ্চয় উত্তর দেবো।

**Shri Ajit Kumar Ganguly :**

স্পীকার স্যার, আপনার অবগতির জন্য বলছি। আমার প্রশ্ন ছিল ওই সময় থেকে। কিন্তু এটা কিভাবে এরকম এল সেটা আমি আর এখন বলতে চাইছি না। এই যে ৪৪টা চালু আছে কি অবস্থায় চালু আছে? সেগুলো কি কাজ করছে। কো-অপরেটিভের সদস্যরা সুবিধা পাচ্ছেন। একটা উদাহরণস্বরূপ বলি কনজিউমারস কো-অপরেটিভ হয়েছিল সেগুলোর মাধ্যমে বনগাঁর জনসাধারণ কোন সুযোগ সুবিধা পাচ্ছেন কি?

**Shri Atish Chandra Sinha :**

ানীয় সদস্য যদি এই রকম ভাবে প্রশ্ন করেন এই প্রশ্ন থেকে তাহলে তার উত্তর দেওয়া ম্ভব নয়। ৯২ টার মধ্যে বলেছি ৪৪টা চালু আছে। তারা নিশ্চয়ই তাদের কর্মসূচী নুযায়ী কাজ করছে তাই চালু আছে। যেমন ধরুন গদাধর ফার্মিং সোসাইটি তারা শ্চয়ই কাজ করছে আপনি যদি স্পেসিফিক কি কাজ করছে, কি উপকার করছে প্রথম লু অবস্থা থেকে তা যদি জানতে চান তাহলে সেই রকম প্রশ্ন দেবেন উত্তর দেবো।

**Shri Ajit Kumar Ganguly :**

ই যে নন-এগ্রিকালচারাল কো-অপরেটিভ সোসাইটি ৯২টা তার মধ্যে বেশীর ভাগ চলে য়েছে, ৪৪টা চালু আছে। যারা চলে গিয়েছে তারা যে ঋণ নিয়েছিল সেগুলো শোধ নওয়ার ব্যবস্থা করবেন কি?

**Shri Atish Chandra Sinha :**

াননীয় সদস্য নিশ্চয় জানেন কো-অপরেটিভের ক্ষেত্রে যে ঋণ বাকি আছে সেটা আদায় রবার জন্য আমরা যথেষ্ট চেষ্টা করেছি এবং তাতে ফল ভাল হয়েছে। যেখানে কৃষি মবায়ের ক্ষেত্রে আমরা ১৯৭১-৭২ সালে ৪ কোটি টাকা দেওয়া সম্ভব হয়েছিল গত বছর গুণ বাড়িয়ে সেটা ৮ কোটি টাকা দেওয়া হয়েছিল।

**Shri Ajit Kumar Ganguly :**

ামি কৃষি কো-অপারেটিভ সম্বন্ধে বলছি না। নন-এগ্রিকালচারাল কো-অপারেটিভের থেকে কটা টাকাও আদায় করতে পেরেছেন কি?

**Shri Atish Chandra Sinha :**

াপনি স্পেসিফিক প্রশ্ন দেবেন আমি নিশ্চয় তার উত্তর দেবো।

**Mr. Speaker** : Question hour is over.

**Shri Rajani Kanta Doloi :**

ঃ স্পীকার স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ আমি বলতে চাচ্ছি যে আজকে ৩৪টি শ্ন দেওয়া হয়েছে—তার মধ্যে ৬টি হোল। আমি অনুরোধ করবো বাকীগুলি হেল্ড ওভার সাবে ধরে নেওয়া হোক।

**Mr. Speaker** : All the held over questions will be taken up on the next rotational y and other questions will be treated as unstarred questions.

## SHORT NOTICE STARRED QUESTIONS
### (to which oral answers were given)

**বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালে যোগদানকারী ডাক্তার**

***115.** (Short Notice) (Admitted questien No, *1197.)

**শ্রীফণীভূষণ সিংহবাবুঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ সালের ফেব্রুয়ারী পর্যন্ত বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে কাজ করিবার জন্য কতজন ডাক্তারকে বদলী করা হইয়াছে এবং তন্মধ্যে ৪ঠা মার্চ ১৯৭৪ পর্যন্ত কতজন ডাক্তার উক্ত হাসপাতালের কাজে যোগদান করেন নাই;

(খ) কাজে যোগদান না করিবার কারণ কি; এবং

(গ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

[2—-2-10 p.m.]

**Shri Ajit Kumar Panja :**

(ক) ২৯ জন; ৯ জন।

(খ) স্বাস্থ্যের কারণে একজন ডাক্তারের বাঁকুড়ায় বদলীর আদেশ বাতিল করা হয়েছে এবং তাকে কলকাতার কাছাকাছি বারাকপুর হাসপাতালে বদলী করা হয়েছে। অপর একজন ডাক্তারকে এখনও রিলিজ করা যায় নি, কারণ, তিনি একটি স্পেশালাইজড্ ইউনিটের চার্জে আছেন তার জায়গায় উপযুক্ত বদলী ডাক্তারের সন্ধান করা হচ্ছে। অন্য একজন ডাক্তার ইতিপূর্বে মফঃস্বলে কাজ করেছেন; তাই তার বদলীর আদেশ পুনর্বিবেচিত হচ্ছে। দুজন ডাক্তারের বাঁকুড়ায় যোগদান করতে অসম্মতি না থাকা সত্ত্বেও যোগদান করতে পারেন নি। তার কারণ একজন অত্যন্ত দেরী করে রিলিজ্ড হয়েছেন। আশা করা যাচ্ছে তিনি শিগগিরই যোগদান করবেন। অপর জন যিনি শ্রমদপ্তরের অধীনে কাজ করছেন বদলী ডাক্তারের অভাবে এখনও রিলিজ্ড হননি। বাকি ৪ জন ডাক্তারকে অবিলম্বে বাঁকুড়ায় যোগদানের জন্য অনুরোধ জানানো হচ্ছে।

(গ) উপরিউক্ত ৪ জন ডাক্তারকেই বাঁকুড়ায় যোগদানের জন্য ইতিপূর্বে অনুরোধ জানানো হয়েছিল। অনিচ্ছুক ডাক্তারদের বাঁকুড়ায় যোগদানের জন্য পুনরায় অনুরোধ জানানো হচ্ছে। অবিলম্বে বাঁকুড়ায় যোগদান না করলে এই সব ডাক্তারদের বিরুদ্ধে আইনানুযায়ী ব্যবস্থা অবলম্বন করা হবে।

**Shri Phani Bhusan Singhababu:**

এই সব ডাক্তারবাবুদের কতদিন পূর্বে বদলীর আদেশ দেওয়া হয়েছিল তা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**Shri Ajit Kumar Panja :**

গত ডিসেম্বর মাসে।

**Shri Phani Bhusan Singhababu:**

এই দীর্ঘ ডিসেম্বর মাসে বদলীর পর আজ মার্চ মাসের মাঝামাঝি হয়ে গেল। ডাক্তারদের এই অনমনীয় মনোভাবের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় অন্য কোন ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**Shri Ajit Kumar Panja:**

যাদের বদলী করা হয়েছে তাদের মধ্যে এক জনের নাম বাতিল করা হয়েছে। তাঁকে বারাকপুর হাসপাতালে বদলী করা হয়েছে। তিনি বারাকপুরে যোগদান করেছেন। তিনি স্বাস্থ্যের কারণ দেখিয়েছেন। অন্যান্যের মধ্যে দু জনকে এখনও রিলিজ করা যায় নি এবং এই সব কিছু বিচার করতে সময় লাগছে। তবে চার জন ডাক্তারের কোন উপযুক্ত কারণ পাওয়া যায় নি। তাদের অবিলম্বে যোগদানের জন্য জানানো হয়েছে।

**Shri Satya Ranjan Bapuli:**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সমস্ত ডাক্তাররা যোগদান করেন নি এবং কারা তাঁদের যোগদান করতে দিচ্ছে না।

**Shri Ajit Kumar Panja:**

আমি এর উত্তরে আগেই বলেছি যে একজন ডাক্তার স্বাস্থ্যের কারণ দেখিয়েছিলেন বলে তাঁকে মেডিক্যাল বোর্ডে পাঠানো হয়েছিল এবং মেডিক্যাল বোর্ড জানিয়েছেন যে সত্যিই তাঁর শরীর খারাপ। আর দুজন ডাক্তারকে এখনও রিলিজ করা যায় নি। কারণ তাদের সাবষ্টিটিউট-এর এখনও ব্যবস্থা হয় নি। আর চারজন ডাক্তারের কোন গ্রাউণ্ডই ছিল না। তাঁদের আমি ফাইন্যাল লেটার দিয়ে দিয়েছি ইমিডিয়েটলি জয়েন করার জন্য।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি এই সব ডাক্তাররা ইতিপুর্বে কোথায় কোথায় ছিলেন এবং কতদিন ধরে সেখানে আছেন?

**Shri Ajit Kumar Panja:**

এই চারজন সব সময় কলকাতায় ছিলেন এবং আই, এম, সি, রেগুলেসন অনুযায়ী এই চার জন ছিলেন হেড অব দি ডিপার্টমেন্ট—উপযুক্তভাবে ছাত্রদের পড়াশুনা করাতে পারে। এই চারজনকে বাঁকুড়ায় যোগদান করতে বলেছি।

**Shri Abdul Bari Biswas:**

এই 8 জন ডাক্তারের নাম কি, সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**Shri Ajit Kumar Panja:**

আপনি নোটিশ দিলে নামগুলি বলতে পারব।

**Shri Ramendra Nath Dutta:**

যারা জয়েন করেন নি তারা কি এখানে কাজ করছেন, না ছুটিতে আছেন?

**Shri Ajit Kumar Panja:**

য 8 জন জয়েন করেন নি অথচ তাদের কোন গ্রাউণ্ড নেই, সেই 8 জনকে রিলিজ করে দেওয়া হয়েছে।

**Shri Kashinath Misra :**

এই ৪ জন ডাক্তার কোন্ কোন্ বিভাগের এবং এর মধ্যে কোন শিক্ষক আছেন কিনা যারা না যাবার জন্য ওখানে ছাত্রছাত্রীদের পড়াশুনার খুব অসুবিধা হচ্ছে?

**Shri Ajit Kumar Panja :**

ছাত্রছাত্রীদের পড়াশুনার খুব বেশী অসুবিধা ছিল, তবে ১৭ জনের মধ্যে প্রায় ১১ জন যোগ দিয়েছেন এবং তারজন্য অসুবিধা খানিকটা কমে গেছে। তবে ৪ জন ডাক্তার না যাবার ফলে পড়াশুনার কিছুটা অসুবিধা হচ্ছে।

**Shri Kashinath Misra :**

বাঁকুড়া হসপিটালের পরিবেশ সুন্দর থাকা সত্বেও এবং ডাক্তারবাবুদের নানা রকম সুযোগ দেওয়া সত্বেও তাদের না যাবার কারণ কি---সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**Shri Ajit Kumar Panja :**

না যাবার কারণ হিসাবে যেগুলি দেখিয়েছিলেন এই ৪ জন, তাদের কারণগুলি আমরা যুক্তিসঙ্গত ভাবিনি। তবে স্বভাবতঃই দেখা যাচ্ছে যে তারা কলকাতায় অনেক দিন রয়েছেন, তাই বাঁকুড়ায় হঠাৎ ট্রান্সফার হওয়াতে তারা ঠিক নিজেরা মেন্টালি প্রিপেয়ার হতে পারছেন না।

**Shri Abdul Bari Biswas :**

যে ৪ জন ডাক্তার যান নি, তারা কি সকলেই প্রাকটিসিং ডাক্তার?

**Shri Ajit Kumar Panja :**

তাদের মধ্যে ৪ জনই প্রাকটিসিং ডাক্তার কিনা বলতে পারব না, ২ জন নিশ্চয় প্রাকটিসিং ডাক্তার এবং অন্য দু জন সম্বন্ধে নোটিশ দিলে খোঁজ নিয়ে বলতে পারব।

**Shri Sarat Chandra Das :**

মন্ত্রী মহাশয় বলেছেন যে স্বাস্থ্যের অজুহাতে তারা যাচ্ছেন না এবং দু জন ডাক্তার আছেন যাদের বদলি কোন ডাক্তার পাওয়া যাচ্ছে না। বদলির আগে এই বিষয়গুলি বিবেচনা করা হয় কিনা মন্ত্রী মহাশয় সেটা কি জানাবেন?

**Shri Ajit Kumar Panja :**

স্বাস্থ্যের কারণ বদলির আগে তো বিচার করা যায় না। কারণ আমরা বদলির অর্ডার দিলাম তারপরে তিনি পিটিসন দিয়ে বললেন তার একটা খুব সিরিয়াস হার্ট ডিজিজ আছে। সুতরাং আমাদের যে মেডিকেল বোর্ড আছে তার কাছে পাঠিয়েছিলাম। মেডিকেল বোর্ড মতামত দিয়েছে তার বয়স হয়েছে এবং হার্ট ডিজিজ খুব সিরিয়াস---তাই কলকাতায় তিনি যেখানে ছিলেন সেখান থেকে বদলি করেছি, তবে দূরে পাঠাই নি। তাছাড়া তার ফ্যামিলি যারা রয়েছেন তাদের অসুবিধার কথা চিন্তা করে এবং তার নিজের শারীরিক অবস্থার কথা চিন্তা করে দূরে পাঠাই নি। অন্য যে দু জনের কথা বললেন তাদের বদলির জন্য আমরা চেষ্টা করছি। কিন্তু যে যেখান থেকে দেখছেন---যেমন ধরুন আর, জি, করে লাংস ফাংসন ইউনিট চার্জ যেটা রয়েছে এটা একটা স্পেশাল ইউনিট, এখান থেকে হঠাৎ লোককে আমরা সরিয়ে নিতে পারি না। কারণ সেটাকে চালাবার জন্য যে জ্ঞান দরকার, সেই জ্ঞান অনুযায়ী লোক আমাদের কমই আছে।

**Shri Braja Kishore Maiti :**

ডাক্তাররা জয়েন না করলে আই, এম, সি, ডিরেকগনাইজ করে দেবে—এই আশঙ্কা আছে কি?

**Shri Ajit Kumar Panja :**

এই আশঙ্কা ছিল, তবে অনেকে জয়েন করেছেন। ২৯ জন জয়েন করেছেন, আমাদের আশঙ্কা অনেকটা কমে গেছে।

**Shri Ajit Kumar Ganguly :**

স্কীন একটা ইমপর্ট্যান্ট ডিপার্টমেন্ট, কলকাতার বাহিরে খুব বেশী একটা নেই। যার ফলে বাহিরে স্কীনের চিকিৎসা করা সম্ভব হচ্ছে না। কলকাতা থেকে স্কীন স্পেশালিষ্ট বাহিরে পাঠাবার কোন ব্যবস্থা হয়েছে কি?

**Shri Ajit Kumar Panja :**

হ্যাঁ, হয়েছে। বিশেষ করে বাঁকুড়ায় যিনি স্কীন স্পেশালিষ্ট রয়েছেন তিনি আই, এম, সি রেগুলেসন অনুযায়ী তার কর্তৃত্ব থাকার ফলে তিনি পড়াশুনার দায়িত্ব নিয়েছেন। তাই আপাততঃ বাঁকুড়ার স্কীন ডিপার্টমেন্ট চালানোর জন্য অসুবিধা সৃষ্টি হয় নি।

**Shri Asamanja De :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি যে, পেডিয়্যাট্রিক সার্জারির স্পেশালিষ্ট জনৈক ডাক্তারকে কলকাতা থেকে বাঁকুড়ায় ট্রান্সফার করার ফলে বাঁকুড়া হসপিটাল ইউনিটে ওটা না থাকার দরুণ তিনি জয়েন করতে চাচ্ছেন না—এটা কি সত্য?

**Shri Ajit Kumar Panja :**

এটা সত্য নয়। তিনি বলেছেন যে বাঁকুড়ায় পেডিয়্যাট্রিক ইউনিট নেই। কিন্তু আপনারা জানেন পেডিয়্যাট্রিক ইউনিট কলকাতা সহরে যেমন ডেভেলাপ করা হচ্ছে, সব জায়গায় সেটা সম্ভব নয়। তাই পেডিয়্যাট্রিক ইউনিট না থাকলেও বাঁকুড়ায় শিশু আছে—তাই আমাদের শিশু চিকিৎসক প্রয়োজন বলে পাঠানো হয়েছে।

[2-10—2-20 p.m.]

**Shri Pradip Kumar Palit :**

মাননীয় মন্ত্রীমহাশয় একটু আগে বললেন যে, একজন ডাক্তারবাবুকে স্বাস্থ্যের কারণে এবং কলকাতা থেকে চলে গেলে তার পরিবারের অসুবিধা হবে এই কারণে পাঠান সম্ভব হয়নি। মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, পারিবারিক অসুবিধার কথা জানিয়ে অন্য ডাক্তারবাবুরাও যদি বদলির আদেশ বাতিল করার আবেদন জানান তাহলে সেটা বিবেচনা করবেন কি?

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় সদস্য মনে হয় আমার উত্তরটা বুঝতে পারেন নি। আমি বলেছি, স্বাস্থ্যের কারণে তার বদলি রদ করে তাঁকে কোলকাতার কাছাকাছি রাখা হয়েছে। মেডিক্যাল বোর্ড ওপিনিয়ান দিয়েছেন বলেই রাখা হয়েছে, পারিবারিক অসুবিধার জন্য নয়। মেডিক্যাল বোর্ড এইরকমই এডভাইস দিয়েছেন।

**Shri Kumardipti Sen Gupta :**

माननीय মন্ত্রীমহাশয় কি জানাবেন, যেহেতু আপনি গ্রামবাংলার মেডিক্যাল কলেজের মান উন্নয়নে বদ্ধপরিকর সেইহেতু যে ৪ জন ডাক্তার যান নি তাঁদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হবে এবং তাঁরা না গেলে তাঁদের পরিবর্তে কাদের পাঠান হবে জানাবেন কি?

**Shri Ajit Kumar Panja :**

তাঁদের প্রায় ২৬ বছর কোলকাতা থেকে অন্য কোথাও পাঠান হয়নি তাই আমরা একটু সময় দিচ্ছি যাতে তাঁরা এডজাষ্ট করতে পারেন। প্রথমে গভর্ণমেন্টের তরফ থেকে একটা চিঠি যায়, তারপর আমি নিজে তাঁদের দ্বিতীয় চিঠি দিয়েছি। দ্বিতীয় চিঠি দেবার পর অনেক উপকার পাওয়া গিয়েছে---অনেক ডাক্তারবাবু জয়েন করেছেন। যে ৪ জন যাননি দ্বিতীয় চিঠির পর, তাঁরা যদি না যান তাহলে আমাদের যে আইন আছে সেই অনুযায়ী ব্যবস্থা হবে।

**ডাককর্মীদের দ্বারা হরিজন মহিলা অপমানিত**

***116.** (Short Notice) (Admitted question No. *1336.)

**শ্রীসুকুমার বন্দোপাধ্যায়ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) সরকার কি অবগত আছেন যে,

(১) পুরুলিয়া শহরের ডাকঘরে গত ১৯এ ফেব্রুয়ারী, ১৯৭৪ জনৈক হরিজন মহিলাকে ডাককর্মীরা অপমান করেছিল এবং তার সনাক্তকারীকে প্রহার করেছিল;

(২) ঐ দিনই রাত্রিতে পুরুলিয়া শহরে ডাককর্মীদের সাথে স্থানীয় ছাত্রকর্মীদের বচসা হয় এবং মারপিটের ঘটনা ঘটে; এবং

(খ) অবগত থাকলে, ১৯এ ফেব্রুয়ারীর ঘটনা সম্পর্কে পুরুলিয়া পুলিসের পক্ষ থেকে কোন কর্মপন্থা গ্রহণ করা হয়েছিল কিনা, এবং হলে পুলিসী কর্মপন্থার বিস্তৃত বিবরণ?

**Dr. Md. Fazle Hque :**

(ক) (১) ঐরূপ কোন মহিলা অপমানিত হন নাই, তবে একজন মহিলাকে ডাকঘরে তাঁর টাকা তোলার ব্যাপারে কিছুক্ষণ বসিয়ে রাখা হয়েছিল।

তার সনাক্ত কারীকেও কোনরূপ প্রহার করা হয় নাই। তবে ডাক কর্মীদের সঙ্গে তার কিছু বচসা হয়েছিল।

(২) হ্যাঁ।

(খ) স্থানীয় পুলিশ এ ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছে। বিস্তৃত বিবরণ সংশ্লিষ্ট পত্রে দ্রষ্টব্য।

Statement referred to Starred Question No. *116 (Kha)

**১৯-২-৭৪ তারিখে** রাত্রি ৯-৪৫ মিঃ পুরুলিয়া ডাকঘরের কর্মী জন কিণ্ডু পুরুলিয়া থানায় অভিযোগ করে যে প্রনব দত্ত, স্বপন চক্রবর্ত্তী এবং আরো ৩০-৪০ জন লোক মুনসিফ ডাঙ্গার ডাককর্মীদের মেসবাড়ী আক্রমণ করে এবং অভিযোগকারী ও অন্যান্যদের মারধোর করে। এই অভিযোগের ভিত্তিতে পুরুলিয়া থানার কেস নং ৭ সুরু হয়।

ইতিপূর্বেপোষ্ট মাষ্টারের নিকট হইতে টেলিফোনে অভিযোগক্রমে একদল পুলিশ -১৫ মিঃ নাগাদ পোষ্ট অফিসে পোঁছায় এবং অভিযুক্ত ব্যক্তিদের সম্বন্ধে অনুসন্ধান লায়। পরের দিন সকালে দুইজন অভিযুক্ত ব্যক্তি আদালতে আত্মসমর্পণ করে। ঐ লাকায় সারারাত পুলিশ প্রহরা মোতায়েন ছিল।

এছাড়া সন্ধ্যা ৭-৩০ মিঃ পুরুলিয়া শিব মন্দিরের নিকট ডাককর্মীদের সহিত স্থানীয় াত্রদের কিছু বচসা এবং পরিণতিতে সামান্য সংঘর্ষের ঘটনা ঘটে।

**Shri Sanat Kumar Mukherjee :**

ই যে ঘটনা বা ঝগড়া যেটা ঘটেছিল সেটা কোন্ সময় ঘটেছিল মাননীয় মন্ত্রী মহাশয় লতে পারেন কি?

**Dr. Md. Fazle Hque :**

ানায় ডায়রি করা হয় ৯-৪৫ মিনিটের সময়।

**Shri Sanat Kumar Mukherjee :**

সখানে কটার সময় দু দলের মধ্যে ঝগড়াটা হয়েছিল মন্ত্রীমহাশয় জানাবেন কি?

**Dr. Md. Fazle Hque :**

খানে যা বলা আছে সেটা বলছি, ৮-৩০টার পর এরকম সময়ে।

**Shri Sanat Kumar Mukherjee :**

াকঘরের কর্মী, না ছাত্র, কারা আগে ডায়েরি করেছিল?

**Dr. Md. Fazle Hque :**

থেমে ৮-৪৫ মিনিটের সময় জন কিন্ডু নামে ডাকঘরের একজন কর্মী ডায়েরি করেন বে তার আগে পোষ্টমাষ্টার টেলিফোনে থানায় খবর দেন এবং পুলিশ যায়।

**Shri Sanat Kumar Mukherjee :**

আমার জিজ্ঞাস্য, আগে কারা ডায়েরি করেছিল জানাবেন কি?

**Dr. Md. Fazle Hque :**

াত্রদের কোন ডায়েরির কথা এখানে উল্লেখ নেই।

**Shri Sanat Kumar Mukherjee :**

াহলে ছাত্ররা কোন ডায়েরি করেন নি একথাটাই কি মাননীয় মন্ত্রীমহাশয় হাউসের সামনে লছেন?

**Dr. Md. Fazle Hque :**

আমার কাছে সে তথ্য নেই। তবে আপনি নোটিশ দিলে পরে বলতে পারি।

**Shri Sanat Kumar Mukherjee :**

আমি জানি তারা করেছিল। এ সম্বন্ধে আপনাকে তথ্য দিলে অনুসন্ধান করে দেখবেন কি?

নিশ্চয় দেখবো।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই ঘটনা সম্পর্কে এখনও পর্যন্ত কোন মকদ্দমা দায়ের করা হয়েছে কিনা এবং হয়ে থাকলে কোন্ কোন্ ধারায় হয়েছে?

**Dr. Md. Fazle Haque :**

আমি বলে দিচ্ছি। যে কেসটা হয়েছে সেটা হচ্ছে
Diary Case No. 71 of 1974 under sections 147, 452, 325 and 106 I.P.C.

### কর্মরত ডাক্তারদের কাজে বাধাসৃষ্টি

***117.** (Short Notice) (Admitted question No. *1263.)

**শ্রীসুকুমার বন্দোপাধ্যায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের ডাক্তারদের বর্তমান কর্মবিরতির সময়ে কর্মরত ডাক্তারদেরও কাজে বাধার সৃষ্টি করা হচ্ছে। এবং ফলে রোগীরা গুরুতর সংকটের মধ্যে পড়ছেন;

(খ) সত্য হলে, এরূপ কয়টি ঘটনা ঘটেছে এবং কোথায় কোথায়; এবং

(গ) ঐ ব্যাপারে সরকার কি কর্মপন্থা গ্রহণ করেছেন?

**Shri Ajit Kumar Panja :**

(ক) কিছু কিছু জায়গায় সত্য। তবে তারজন্য রোগী কোন সঙ্কটের মধ্যে পড়েছেন বলে খবর আসেনি। কিছু হাসপাতালের ও, পি, ডি, থেকে রুগীদের বিনা চিকিৎসায় ফেরত পাঠান হয়েছে।

*(খ) কলিকাতার নীলরতন সরকার হাসপাতালে এরূপ দুইটি ঘটনার কথা সরকারের নজরে এসেছে। মেডিকেল কলেজে একটি ও এস, এস, কে, এম,-এ একটি।*

*(গ) নির্দ্দিষ্ট অভিযোগের ভিত্তিতে সরকার যথাযথ ব্যবস্থা নিচ্ছেন।*

***Shri Abdul Bari Biswas :***

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন এন, আর, এস, এবং মেডিকেল কলেজে যে বাধা-সৃষ্টির অভিযোগ এসেছিল সেই সম্পর্কে যে ডাক্তার নিয়ে ঘটনা তারা সরকারের কাছে কি রিপোর্ট দাখিল করেছেন?

**Shri Ajit Kumar Panja :**

এন, আর, এস, এবং মেডিকেল কলেজের দুটি ঘটনা দু রকম। এন, আর, এসের নন-প্র্যাকটিসিং দুজন ডাক্তার, তারা নিজেরা ইনসিকিওরড্ ফিল করে। তার ফলে যিনি প্রিনসিপ্যাল আছেন তার কাছে এসে তারা সাহায্য চান যাতে তারা প্রপার সিকিউরিটির মধ্যে কাজ করতে পারে। সুপারিনটেনডেন্ট তাদের কাজ করার জন্য সকল রকম সাহায্য এবং সুযোগ সুবিধা দেবার পরে তারা কাজ করে যাচ্ছেন। মেডিকেল কলেজ হসপিটালে কোন পার্টিকুলার অভিযোগ দেননি। তবে ডিপ থেরাপিতে যা সেখানে

াধাসৃষ্টি হয়েছিল, স্পেসিফিক এলিগেশান কারো নামে না থাকার জন্য আমরা ানিয়েছি যে লিখিতভাবে স্পেসিফিক এলিগেশান জানাতে।

**Shri Satya Ranjan Bapuli :**

াননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যে বাধা দিয়েছিল এরা কারা?

**Shri Ajit Kumar Panja :**

াননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার অনুরোধ যে পাবলিক ইনটারেষ্ট-এর ন্য আমি নামগুলি এখানে বলতে চাচ্ছিনা।

**Shri Satya Ranjan Bapuli :**

াননীয় মন্ত্রিমহাশয়, আপনি পাবলিক ইনটারেস্টের জন্য নাম বলবেন না। তাহলে আমার গ্ন হচ্ছে, যারা বাধা দিয়েছিল তারা কোন্ ক্লাস অর্থাৎ ডাক্তার, না ইঞ্জিনীয়ার, না া'ইয়ার না এ্যান্টি-সোস্যাল--কোন ক্লাস অফ্ পিপল এটা আপনি বলুন?

**Shri Ajit Kumar Panja :**

ত্যন্ত দুঃখিত যে পার্টিকুলার আমি বলতে পারছি না। তবে যারা বাধা দিয়েছিল তারা াক্তার।

**Shri Kumardipti Sen Gupta :**

াননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, যে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**Shri Ajit Kumar Panja :**

ামি উত্তরে বলেছি যে নিদ্দিষ্ট অভিযোগের ভিত্তিতে সরকার যথাযথ ব্যবস্থা নিচ্ছেন। মাদের কাছে যে এলিগেসান এসেছে পার্টিকুলার কোন পারসনের নাম করে এলিগেসান এলে গভর্ণমেন্টের পক্ষে ঠিকমত ব্যবস্থা নেওয়া অসুবিধা হয়। জেনারেলি ডাক্তার ধা দিয়েছে বলে লিখলে আমরা ঠিকমত এ্যাকসন নিতে পারিনা।

**Shri Kumardipti Sen Gupta :**

াননীয় মন্ত্রীমহাশয়, আপনি কি জানাবেন, যারা বাধা দিয়েছে তাদের নাম যদি আপনি ান--আমি জানিনা তারা কি ধরনের ডাক্তার। তারা ডাক্তার না ডাক্তার নাম ধারী ান্য কিছু কিনা। আপনি বলেছেন ডাক্তার নাম ধারী লোক এবং স্পেসিফিক এলিগেসান া থাকার জন্য। স্পেসিফিক এলিগেসান না থাকলে কোর্টে যাওয়া অসুবিধা হয়। যদি ই রকম ইমফরমেসান বা তথ্য সরকারের হাতে আসে তাহলে ডির্পাটমেন্টাল এ্যাকসন িতে বাধা কোথায়?

**Shri Ajit Kumar Panja :**

ডর্পাটমেন্টাল এ্যাকসন নিতে গেলে কারো নামে নিতে হবে। জেনারেলি বা কিছু সংখ্যকের পর নিতে অসুবিধা হয়। সেজন্য আমরা জানিয়েছি কারা কারা এটা করেছে সেটা ামাদের কাছে লিখিতভাবে জানান।

**Shri Susanta Bhattacharjee :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে ডাক্তাররা প্রাইমারী হেলথ্ সেন্টার বা সাবসিডিয়ারী হেলথ্ সেন্টারে কাজ করছেনা, বিশেষ করে আউট ডোরে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

(নো-রিপ্লাই)

## STARRED QUESTIONS
### (To which written answers were laid on the Table)

**তেনুঘাট জলাধার হইতে জলসরবরাহ**

***৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৪।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিহার রাজ্যে অবস্থিত তেনুঘাট জলাধার হইতে পশ্চিমবঙ্গ রাজ্যে জলসরবরাহের বিষয়টির চূড়ান্ত নিষ্পত্তি হইয়াছে কিনা; এবং

(খ) হইলে, নিষ্পত্তির শর্তাবলী ও বিবরণ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেডের ব্যবস্থাপক বোর্ড**

***৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৭।) **শ্রীনিরঞ্জন ডিহিদার** এবং **শ্রীঅশ্বিনী রায়ঃ** সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেডের জন্য ১৯৭৩ সালে কোনও ব্যবস্থাপক বোর্ড (ম্যানেজিং বোর্ড) গঠিত হইয়াছিল কিনা; এবং

(খ) হইলে, (১) এই বোর্ড গঠনের কারণ; ও (২) বোর্ডের সদস্যদের নাম, ঠিকানা ও যোগ্যতার বিবরণ?

**সরকারী সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) না।

(খ) (১) প্রশ্ন উঠে না।

(২) প্রশ্ন উঠে না।

**ডোমকল ও জলঙ্গী থানা মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি কর্তৃক পাট খরিদ**

***৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৯২।) **ডাঃ একরামুল হক বিশ্বাসঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ডোমকল এবং জলঙ্গী থানা মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি পাটের মরসুমে মোট কত কুইন্টাল পাট চাষীদের নিকট হইতে খরিদ করিয়াছে; এবং

(খ) ডোমকল এবং জলঙ্গী থানা মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটিকে পাট খরিদ বাবত সরকার এ পর্যন্ত মোট কত টাকা দিয়াছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডোমকল ও জলঙ্গী থানা মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি দুইটি ২৮-২-৭৪ তারিখ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার চাষীদের নিকট হইতে নিম্নলিখিতরূপ পাট খরিদ করিয়াছে :—

| সমিতি | খরিদ পাটের পরিমাণ |
|---|---|
| ১। ডোমকল থানা মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি লিঃ | ১৬,৯৬৯ কুইন্টাল |
| ২। জলঙ্গী থানা মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি | ১৩,৫৫৮'৯১ কুইন্টাল |

(খ) পাট খরিদ করিবার জন্য সরকার সরাসরি কোন অর্থ ব্যয় করেন নাই। পশ্চিমবঙ্গ সরকার স্টেট কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশন লিঃ-কে পাট খরিদ বাবদ মোট ৩০ লক্ষ টাকা ও ১,৫০ কোটি টাকার গ্যারান্টি দিয়াছেন।

ঐ টাকা হইতে ডোমকল ও জলঙ্গী কো-অপারেটিভ সমিতিদ্বয়কে নিম্নলিখিতরূপ অর্থ প্রদান করা হইয়াছে :

ডোমকল : ৪,৪৫,০০০ টাকা (আনুমানিক)

জলঙ্গী : ৪,২০,০০০ টাকা (আনুমানিক)

### Tourist Lodge on the Sandy Beach of Kalas

*96. (Admitted question No. *39.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-Charge of Home (Tourism) Department be pleased to state—

(a) if there is any scheme for the construction of a Tourist Lodge on the Sandy Beach of Kalas in the Sunderbans ;

(b) the number of conducted tours arranged by the Tourist Department to Sunderbans in 1973-74 (up to 31st January, 1974) ; and

(c) if the Government has any proposal to provide the tourists with house-boat in the vicinity of Kalas ?

**Minister-in-charge of Home (Tourism) Department :**

(a) There is no such scheme.

(b) During 1973-74 (up to 31st January 1974) two trips to Sunderbans (Kalas) were conducted—one on 31.12.73 and the other on 1.1.74.

(c) There is no such proposal at present.

### গ্রাম বৈদ্যুতিকরণ

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়** ঃ বিদ্যুৎ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬২ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত সর্বমোট কয়টি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হয়েছিল; এবং

(খ) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত পশ্চিমবে কয়টি গ্রামে নূতন বিদ্যুৎ সরবরাহ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,৯৯৪টি গ্রাম।

(খ) ৫,৫৫১টি গ্রাম

**কল্যাণীতে গো-খাদ্য উৎপাদন কারখানা**

*৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৮।) শ্রীসুধীরচন্দ্র দাস ঃ সরকারী সংস্থা বিভাগে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) কল্যাণীতে গো-খাদ্য উৎপাদন কারখানা কবে নাগাত চালু হইবে;

(খ) ঐ কারখানাটি চালু করিবার লক্ষ্য সময় কি ছিল; এবং

(গ) চালু করিতে বিলম্ব হইবার কারণ কি?

**সরকারী সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আশা করা যায় এই বৎসরে এপ্রিল মাস নাগাদ চালু হইবে।

(খ) জুলাই ১৯৭১ সাল।

(গ) কারখানাটি তৈয়ারী করিবার ভার ভারত সরকারের অধীনস্থ শিল্প সংস্থা ইন্ডিয়া ডেয়ারী করপোরেশনের পরিপূরক সংস্থা ন্যাশানাল ডেয়ারী ডেভোলাপমেন্ট বোর্ড এর উপর ন্যস্ত ছিল। কারখানাটি চালু করবার জন্য যে সময়সীমা তাহারা ধার্য্য করিয়াছি তাহা সঠিক ছিল না বলিয়া পরবর্তী কালে প্রতিভাত হয়।

**জমির খাজনা ধানে আদায়**

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৬।) ডাঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায় ঃ ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) পশ্চিমবাংলায় বৎসরে জমির খাজনা বাবত কত টাকা আদায় হয়;

(খ) ঐ খাজনা ধানে আদায় করার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) থাকিলে, পরিকল্পনার বিবরণ?

**ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভূমি রাজস্ব খাতে বৎসরে ৫ (পাঁচ) কোটি টাকার কিছু বেশী আদায় হইয়া থাকে

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**পার্বত্য এলাকা উন্নয়ন পরিষদ**

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৮।) শ্রীঅশ্বিনী রায় ঃ উন্নয়ন ও পরিকল্পনা (পার্বত্য বিষয়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি---

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে দার্জিলিং পার্বত্য এলাকা উন্নয়ন পরিষদ নামে কোন পর্ষদ আছে কি; এবং

(খ) থাকিলে,

(১) কি কাজের জন্য উক্ত পরিষদ গঠিত হইয়াছে;

(২) কোন্ সময় উহা গঠিত হইয়াছে; ও

(৩) উক্ত পর্ষদের সদস্যদের নাম ও যোগ্যতার বিবরণ?

**উন্নয়ন ও পরিকল্পনা (পার্বত্য বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত নামে কোন উন্নয়ন পর্ষদ নাই। তবে, "দার্জ্জিলিং পার্বত্য এলাকা উন্নয়ন বিষয়ক পরামর্শদাতা কমিটি" নামে একটি কমিটি গঠন করা হইয়াছে।

(খ) এই কমিটি পার্বত্য

(১) এলাকার উন্নয়নে সরকারকে পরামর্শদান করার জন্য গঠিত হইয়াছে।

(২) ১৯৭২ সালে।

(৩) সদস্যদের নাম ও যোগ্যতার বিবরণ সম্বলিত তালিকা সংশ্লিষ্ট করা হইল।

Statement referred to Starred question No. 101 (Kha 3)

| | | | |
|---|---|---|---|
| (1) | Shri A. B. Gani Khan Choudhury, Minister for Irrigation, Water Works, Power & Hill Areas Development | — | Chairman |
| (2) | Shri G. Gurung, Deputy Minister for Commerce & Industries, Tourism & Hill Areas Development | — | Vice Chairman |
| (3) | Commissioner, Jalpaiguri Division | — | Member |
| (4) | Deputy Commissioner, Darjeeling. | — | -do- |
| (5) | Shri P. T. Lama, Chairman, Kurseong Municipality | — | -do- |
| (6) | Dr. M. K. Chettri, M. D., M.R.C.P., F.A.C.C. (USA), F.A.M.F. | — | -do- |
| (7) | Shri S. N. Prodhan, Ex-Engineer, Local prominent person. | — | -do- |
| (8) | Shri Richan Dorjee, President, Lepcha Association. | — | -do- |
| (9) | Dr. Kamala Sankrityayan, M.A. Ph.D. Professor, Loreto College, Darjeeling. | — | -do- |
| (10) | Shri A. C. Chatterji, Advocate. | — | -do- |
| (11) | Shri Ha[illegible]sh Mukh[illegible], Represe[illegible] of [illegible]a Estates. | — | -do- |
| (12) | Shri Basudeo Basnet, Editor, Himalayan Observer. | — | -do- |

| | | |
|---|---|---|
| (13) Shri D. P. Rai, M.L.A. | — | Member |
| (14) Shri N. L. Gurung, M.L.A. | — | -do- |
| (15) Shri Arun Moitra, M.L.A. | — | -do- |
| (16) Shri K. B. Chettri, M.P. | — | -do- |
| (17) Shri Dawa Narbu, Advocate. | — | -do- |
| (18) Shri Bhadra Bahadur Hamal, local influencial person. | — | -do- |
| (19) Prof. B. L. Prodhan, Lecturer of Economics, Govt. College, Darjeeling. | — | -do- |
| (20) Lt. Col. J. B. Limboo, Local influencial person. | — | -do- |
| (21) Shri Parasmani Pradhan, A local influencial person of Kalimpong. | — | -do- |

**ভগবানগোলা ১ ও ২ নং ব্লকে কো-অপারেটিভ ইন্সপেক্টর**

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৭।) **শ্রীমহম্মদ দেদার বক্স**ঃ সমবায় বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) সরকার কি অবগত আছেন যে, মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা ১ নং ব্লকে বহুদিন যাবত কোন কো-অপারেটিভ ইন্সপেক্টর নাই;

(খ) অবগত থাকিলে, (১) ইহার কারণ; ও (২) এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন;

(গ) ভগবানগোলা ২ নং ব্লকের কো-অপারেটিভ ইন্সপেক্টর কি কি কাজ করেন এবং কতদিন যাবত ওখানে আছেন; এবং

(ঘ) ভগবানগোলা ১ নং ও ২ নং ব্লকে কো-অপারেটিভ-এর উন্নয়নকল্পে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) ভগবানগোলা ১ নং ব্লকে একজন কো-অপারেটিভ ইন্সপেক্টার আছেন।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

(গ) সমবায় পরিদর্শকের যাবতীয় কাজ ছাড়াও তিনি ভগবানগোলা থানা মার্কেটিং সোসাইটি লিঃ-এর প্রশাসক পদে নিযুক্ত আছেন। ১৯৭০ সালের মে মাস থেকে তিনি ওখানে আছেন।

(ঘ) সরকার নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করিতেছেন

(১) মৎস্যচাষের জন্য ধীবর সম্প্রদায়ের মধ্যে সমবায় সমিতি গঠন;

(২) গৃহ নির্ম্মাণ সমিতি গঠন;

(৩) সীবন শিল্পী সমবায় সমিতি গঠন;

(৪) কৃষিজ পণ্যাদি বিপনন ব্যবস্থার জন্য সমবায় বিপনন সমিতির পুর্নগঠন করা হইতেছে।

### খাস জমির পরিমাণ

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৩।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭৪ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত কি পরিমাণ জমি খাস করা হ'য়েছে;

(খ) এর মধ্যে কি পরিমাণ জমি সরকারের হাতে এসেছে; এবং

(গ) বাকী জমিগুলি সরকার দখল নেওয়ার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ভূমি সদ্‌ব্যবহার এবং সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) ১৯৭৪ সালের ৩১শে জানুয়ারী পর্য্যন্ত খাস জমির সম্পূর্ণ হিসাব এখনও পাওয়া যায় নি। তবে, ১৯৭৩ সালের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত মোট ১০,০৫,৬৯৭ একর কৃষি জমি খাস করা হইয়াছে।

(খ) ৭,৬৬,৭৩১ একর।

(গ) অবশিষ্ট জমিগুলির দখল লওয়া ত্বরান্বিত করার জন্য জেলা সমাহর্তাদের প্রয়োজনীয় নির্দ্দেশ দেওয়া হইয়াছে।

### Taking over of the Calcutta Electric Supply Co. Ltd.

*106. (Admitted question No. *569.) **Shri Rajani Kanta Doloi**: Will the Minister-in-Charge of the Power Department be pleased to state—

(a) whether the State Government is considering any proposal for taking over the Calcutta Electric Supply Co. Ltd.; and

(b) if so, the present position of the proposal?

**Minister-in-charge of the Power Department**:

বর্তমানে না।

প্রশ্ন ওঠে না।

### Tourist Lodge at Bakreswar

*108. (Admitted question No. *41.) **Shri Md. Safiullah**: Will the Minister-in-charge of the Home (Tourism) Department be pleased to state—

(a) if Government consider it necessary to construct a Tourist Lodge at Bakreswar Hot Spring area in Birbhum district; and

(b) if so, when the said Tourist Lodge will be constructed?

**Minister-in-charge of the Home (Tourism) Department :**

(a) Yes.

(b) The first of the two wings of the Tourist Lodge is expected to be completed by March, 1975 and the other thereafter. Administrative approval for the construction of the Lodge has been accorded and funds for the current financial year have been allotted to the Chief Engineer, Public Works Deptt. for construction work.

### আসানসোল মহকুমায় বিদ্যুৎ সরবরাহ ব্যাহত

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২০।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, আসানসোল মহকুমার ব্যক্তিগত মালিকানাধীন বিদ্যুৎ সরবরাহ সংস্থাগুলির যথাযথভাবে পরিচালনা ব্যবস্থা না থাকায় জনসাধারণের অসুবিধা হইতেছে এবং বিদ্যুৎ সরবরাহ ও সংলগ্ন এলাকায় বিদ্যুৎ সম্প্রসারণের কাজ ব্যাহত হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, তাহার প্রতিকারকল্পে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কোন কোন ক্ষেত্রে।

(খ) সংস্থাগুলির যখন যে রকম ত্রুটি সরকারের গোচরে আসে, অবস্থানুযায়ী পর্য্যালোচনা করিয়া সে সকল ত্রুটি সমূহ দূর করার জন্য প্রয়োজনীয় নির্দেশাদি সরকার দিয়া থাকেন। পৌনঃপুনিক ত্রুটির জন্য ভারতীয় বিদ্যুৎ আইনের ৪ ধারার ক্ষমতাবলে সংস্থাগুলির কোন কোনটির উপর সরকার কারণ দর্শাইবার নোটিশ জারী করিয়া থাকেন। বিশেষ ত্রুটির জন্য জামুরিয়া ও আসানসোল বিদ্যুৎ সরবরাহ সংস্থাদ্বয়ের উপর অনুরূপ নোটিশ জারী করা হইয়াছে।

### হুগলী জেলায় ভুমিহীনদের মধ্যে খাসজমি বিতরণ

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩১।) **শ্রীগণেশ হাটুই ঃ** ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে হুগলি জেলার জাঙ্গীপাড়া থানায় খাসজমির পরিমাণ কত;

(খ) ১৯৭৪ সালের জানুয়ারী পর্যন্ত উক্ত জমির কতখানি ভূমিহীনদের মধ্যে বন্টন করা হইয়াছে; এবং

(গ) অবশিষ্ট জমি কতদিনের মধ্যে বিলি করা হইবে?

**ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দখল নেওয়া খাস জমির পরিমাণ প্রায় ৪৭৫ একর।

(খ) প্রায় ১৫৮ একর।

(গ) অবশিষ্ট জমি যত শীঘ্র সম্ভব বিলি করার জন্য ব্যবস্থা লওয়া হইতেছে।

**মঞ্জুরীকৃত শিল্প লাইসেন্স**

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪০।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ বাণিজ্য এবং শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার গত দুই বৎসরে (১৯৭২ ও ১৯৭৩) পশ্চিমবঙ্গের জন্য কয়টি শিল্প লাইসেন্স মঞ্জুর করিয়াছেন;

(খ) তন্মধ্যে কয়টির কাজ শুরু হইয়াছে; এবং

(গ) শিল্পে অনগ্রসর পশ্চিমবঙ্গে শিল্পোন্নয়নের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা এবং থাকিলে, তাহা কি?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের জন্য ১৯৭২ সালে ৫০টি এবং ১৯৭৩ সালে ৪৫টি লাইসেন্স মঞ্জুর করিয়াছেন।

(খ) ১৯৭২ সালের ৫০টি লাইসেন্সের মধ্যে ১৯টির কাজ সুরু হইয়াছে। ১৯৭৩ সালের ৪৫টি লাইসেন্সের মধ্যে ১টির কাজ সম্পূর্ণ হইয়াছে—অপরগুলির প্রাথমিক কাজ সুরু হইয়াছে।

(গ) হ্যাঁ, আছে।

সরকার নিম্নলিখিত কর্মসূচী গ্রহণ করিয়াছেন—

(১) ১৬ দফা কর্মসূচী;

(২) পশ্চিমবঙ্গে ইনসেন্টিভ্ স্কীম ১৯৭১।

**ইলেকট্রিসিটির মূল্যবৃদ্ধি**

*১১২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৮।) **শ্রীনিতাইপদ সরকার**ঃ বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই করপোরেশন উক্ত সংস্থা কর্তৃক সরবরাহকৃত ইলেকট্রিসিটির মূল্যবৃদ্ধির সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) রাজ্যসরকার অত্যন্ত সতর্কতার সহিত বিদ্যুৎ হার বৃদ্ধির প্রস্তাবটি—যাহা রাজ্যসরকারের নির্দ্দেশ অনুযায়ী পরিবর্তন করা হইয়াছে—বিবেচনা করিয়া ইহা গ্রহণযোগ্য বলিয়া গণ্য করিয়াছেন।

**Detection of Benami Land**

*113. (Admitted question No. *647.) **Shri Rajani Kanta Doloi :** Wil the Minister-in-charge of the Land Utilisation and Reforms Department be pleased to state—

(a) whether the Government has any proposal to launch any special drive for detection of land held by big landholders in Benami ; and

(b) if so,

(i) the details of the proposal ; and

(ii) when it will be implemented ?

**Minister-in-charge of the Land Utilisation and Reforms Department :**

(a) A special drive for detection of lands held by big owners in excess of the ceiling in benami or in other clandestine manner has already been started and the drive is being continued.

(b) Does not arise.

**পাতালরেলের জন্য জমি অধিগ্রহণ**

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৭।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতায় পাতালরেল তৈয়ারি করিবার জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণ লইয়া অসুবিধা দেখা দিয়াছে; এবং

(খ) সত্য হইলে,

(১) উক্ত রেল তৈয়ারির জন্য কি পরিমাণ জমির প্রয়োজন এবং তন্মধ্যে ৩১শে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত কি পরিমাণে জমি অধিগ্রহণ করা হইয়াছে;

(২) কত টাকা উক্ত মালিকদের ক্ষতিপূরণের জন্য দিতে হইবে; ও

(৩) সরকার জমি অধিগ্রহণ ত্বরান্বিত করিবার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন

**ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ। কয়েকটি ক্ষেত্রে জমি অধিগ্রহণের ব্যাপারে হাইকোর্ট ইনজাংসান জারি করিয়াছেন।

(খ) (১) প্রায় ৪০'৪১৯০ একর। তন্মধ্যে ৩১-১-৭৪ পর্য্যন্ত প্রায় ১৯'৫৩৮৪ একর জমি অধিগ্রহণ করা হইয়াছে।

(২) আনুমানিক পাঁচ কোটি ষাট লক্ষ টাকা।

(৩) (ক) জমি অধিগ্রহণ কার্য্য ত্বরান্বিত করিবার জন্য ২ জন অফিসার এবং ৩৮ জন অন্যান্য কর্মচারী লইয়া কলিকাতার ভূমিগ্রহণ সমাহর্তার অধীনে একটি নূতন শাখা অফিস খোলা হইয়াছে।

(খ) জমি অধিগ্রহণ কালে মহামান্য হাইকোর্ট যে সমস্ত কেসে নিষেধাজ্ঞা জারি করিয়াছিলেন তাহার শুনানী ত্বরান্বিত করিবার ব্যবস্থা লওয়া হইয়াছে।

## UNSTARRED QUESTIONS

**(to which written answer were given)**

### Additional Employment Programme

61. (Admitted question No. 599.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Agriculture and C. D. Department be pleased to state—

(a) whether the Government has any proposal to absorb all the candidates trained by the Government under the Additional Employment Programme; and

(b) if so, when and where these candidates are likely to be absorbed by the Government after their training ?

**The Minister for Agriculture** : (a) and (b) There is a proposal to absorb in a phased manner the successful trainees in the Technical posts created or to be created in connection with the operation of River-Lift Irrigation Pumps, Deep-tubewells and Shallow tubewells in the different districts of West Bengal.

### পশ্চিমবঙ্গে বে-আইনী চোলাই মদের কারখানা

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৯।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী বর্তমানে জেলাওয়ারী বে-আইনী চোলাই মদের কারখানার সংখ্যা কত; এবং

(খ) উক্ত বে-আইনী চোলাই মদের কারখানাগুলি বন্ধ করিবার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) সঠিক বলা সম্ভব নয়।

(খ) এইরূপ চোলাই কারবারের বিরুদ্ধে নিরলস, প্রতিরোধাত্মক কার্যসূচী অনুসরণ করাই সরকারের ঘোষিত নীতি।

এইরূপ বিপদকে প্রতিহত করার জন্য অন্তঃশুল্ক বিভাগের অধীন অন্তঃশুল্ক অধিকার দুইটি বিশেষ সংস্থা পরিচালনা করেন, যথা, (ক) আবগারী গোয়েন্দা ব্যুরো, এবং (খ) কেন্দ্রীয় অনুসন্ধান বিভাগ—এই দুইটি সংস্থার কর্মচারীদের কাজ হইল নির্দিষ্ট সংবাদদাতা (ইনফর্মার) বা অন্যবিধ সূত্র হইতে বে-আইনীভাবে মাদকদ্রব্য পাচার এবং বে-আইনীভাবে মদ তৈরীর সংবাদ সংগ্রহ করা এবং সংগৃহীত সংবাদাদির ভিত্তিতে পুলিসের সহায়তায় অভিযান পরিচালনা করা এবং ধৃত ব্যক্তিদের আইনানুযায়ী শাস্তি বিধান করা।

আবগারী আইনে নির্দিষ্ট সর্বোচ্চ শাস্তির পরিমাণ হইল কারাদণ্ড যাহার মেয়াদ এক বৎসরকাল পর্যন্ত বর্ধিত হইতে পারে অথবা জরিমানা যাহা দুই হাজার টাকা পর্যন্ত নির্দিষ্ট হইতে পারে অথবা ক্ষেত্রবিশেষে একযোগে উভয়বিধ শাস্তি প্রদান করা যাইতে পারে।

**Western Duars Market Fund**

**63.** (Admitted question No. 754.) **Shri A. H. Besterwitch** : Will the Minister- in-charge of the Land Utilisation and Reforms Department be pleased to state—

(a) if it is a fact that "Western Duars Market Fund" (Jalpaiguri District) is still in force ;

(b) if so, the names of the persons in charge of this fund ;

(c) if the fund is included in the State budget ; and

(d) if the employees of this fund are regular employees of this Government ?

**The Minister for Land Utilisation and Reforms** : (a) Yes.

(b) Deputy Commissioner, Jalpaiguri, is the Administrator of the Fund.

(c) No.

(d) No. They are employees of the Fund.

পঞ্চায়েৎ নির্বাচন

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৮।) **শ্রীনরেশচন্দ্র চাকী** ঃ পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচন শেষ কোন সালে অনুষ্ঠিত হইয়াছিল;

(খ) নূতন পঞ্চায়েত আইন অনুযায়ী পশ্চিমবঙ্গে মোট কয়টি গ্রাম পঞ্চায়েত হইবে;

(গ) পুরান আইন অনুযায়ী পশ্চিমবঙ্গে কয়টি অঞ্চল পঞ্চায়েত ছিল; এবং

(ঘ) নূতন আইনানুযায়ী পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচন কবে নাগাত অনুষ্ঠিত হইবে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়** ঃ (ক) ১৯৬৪ সালে।

(খ) নূতন আইন অনুসারে অনুমান হয় যে প্রায় ৩,৩০০ গ্রাম পঞ্চায়েত গঠন করা হইবে।

(গ) ২,৯২৬ (দুই হাজার নয়শত ছাব্বিশ)।

(ঘ) নূতন আইন অনুযায়ী পঞ্চায়েতীরাজ প্রতিষ্ঠানসমূহের নির্বাচনের সঠিক তারিখ এখনও ধার্য করা হয় নাই। তবে যতশীঘ্র সম্ভব নির্বাচন করার চেষ্টা করা হইতেছে।

**বনগাঁ জীবনরতন ধর হাসপাতালে ঔষধ চুরি**

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫৭।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলী** ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বনগাঁ জীবনরতন ধর হাসপাতাল থেকে ঔষধ চুরি ক'রে পাচারকরা-কালীন ঔষধ-সহ ধরা পড়ার কোন ঘটনার বিষয় সরকার অবগত আছেন কি; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা করেছেন?

**স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) হ্যাঁ।

(খ) এ বিষয়ে সংশ্লিষ্ট ব্যক্তিদের সাময়িকভাবে বরখাস্ত করা হয়েছিল। পরে বনগাঁ মহকুমা শাসক তাদের অব্যাহতি দিলে সরকার সাময়িক বরখাস্তের আদেশ প্রত্যাহার ক'রে নেন।

**নাসড়া কলোনীতে বালিকা বিদ্যালয়ের গৃহ-নির্মাণ**

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৫।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাণাঘাটের নাসড়া কলোনীর বালিকা বিদ্যালয়ের গৃহনির্মাণ ব্যাপারে এ পর্যন্ত সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) কবে নাগাত উহার কাজ সম্পূর্ণ হইবে?

**উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রীমহাশয়**ঃ (ক) ৫০,০০০ টাকা অনুদান হিসাবে মঞ্জুর করা হইয়াছে।

(খ) ১৯৬৬ সালের মাঝামাঝি সময়ে এই বিদ্যালয়ের গৃহনির্মাণ কার্য অনুমোদিত নক্সা অনুসারে সম্পূর্ণ হইয়াছে।

[2-20—2-30 p.m.]

**Calling attention to matters of urgent public importance**

**Mr. Speaker** : The Minister-in-charge of Commerce and Industries Department will please make a statement on the subject of scarcity of diesel. (Attention called by Shri Netaipada Sarkar, Shri Sakti Bhattacharya, Shri Mohammad Dedar Baksh and Shri Abdul Bari Biswas on the 5th March, 1974). I call upon Shri Abdus Sattar.

**Shri Abdus Sattar** : During the last few days reports were being received from various quarters regarding non availability of high speed diesel oil from the Indian Oil Corporation depots in many districts or from their local depots. As a result of this, operation of some river lift irrigation schemes and diesel-operated tubewells were being hampered. After discussion with Indian Oil Corporation authorities at Calcutta arrangement has been made for despatch of high speed diesel oil to different stations through their oil tankers. In the meantime some quantities as per previous indents have been received and fresh quantities are likely to be received very shortly. It has been ascertained from Indian Oil Corporation authorities in Calcutta that they have in the meantime issued necessary orders for despatching high speed diesel oil to different districts from their Paharpur Depot and other depots. Fresh indent for future supplies has also been submitted to the Indian Oil Corporation authorities. The present cease work by the Engineers, however, affected to some extent actual supply from the supply point to sites of irrigation. Steps have been taken to remove this difficulty as far as possible in the present situation by authorising the Principal Agricultural Officer to discharge this function of the Engineers in this respect. Orders have already been issued to this effect.

Regarding small horse power pump sets run by the farmers, complaints of shortages in most of the districts have reached the Government. It is also a fact that demand for diesel has gone up. Supply from Indian Oil Corporation has actually been more during the current quarters in comparison with the supply made during the corresponding quarters last year. Private companies, however, are not in a position

to cope with this increasing demand. To meet this situation detailed discussion has been held with the oil companies and the following decisions have been taken:—

The District Magistrates shall immediately identify the areas where there is acute shortage and send the names of dealers with the companies under which they are working so that the oil companies may be asked to rush supplies to these depots. The companies have assured that they will rush supplies. In case of Arambag particularly where there is a large concentration of Boro cultivation, supplies have already started. The District Magistrate, Hooghly, has also been informed. District Magistrates have been advised by radiogram message to keep active watch on the arrival of stocks to dealer, earmark a portion out of the stock for agricultural purpose and evolve a system for equitable distribution of the agricultural quota amongst the genuine cultivators only. It has also been instructed to District Magistrates that distribution may be made on the basis of identity cards to be issued in favour of cultivators. The District Magistrate, Nadia, has already enforced a scheme on this line.

In a recent reference the Chief Minister has drawn personal attention to Shri D. K. Barooah, Union Minister of Petroleum and Chemicals, to this situation. In another teleprinter message communicated to Shri Barooah, Chief Minister has stressed the need for immediate augmentation of supply of high speed diesel oil for the pumps, R. L. I. and deep tubewells for Rabi and Boro cultivation and urged at the same time to maintain the supply line till the next monsoon.

**Shri Abdus Sattar :**

এই সঙ্গে আমি আর একটু বলে দিচ্ছি। ডিষ্ট্রিক ম্যাজিস্ট্রেটের কাছ থেকে আমরা যে খবর পেয়েছি তাতে স্টকের কোন ডার্থ নেই। সাপ্লাই ঠিকই আছে, এর ভিতর থেকে ব্ল্যাক মার্কেটিং বা ঐ জাতীয় জিনিষের জন্য একটু অসুবিধা হতে পারে। কিন্তু ইন্ডিয়ান অয়েল কম্পানীর কাছ থেকে আমরা যে খবর পেয়েছি বা এই ব্যাপারে তারা যে আগে সাপ্লাই দিচ্ছিল তার চেয়ে কম দিচ্ছেনা। তারা যে কোটা সাপ্লাই করে থাকে তা কাট হয়নি। কালকে তাদের সঙ্গে মিটিং হয়েছে, তাতে ডিষ্ট্রিকট ম্যাজিস্ট্রেটদের কাছে রেডিও-গ্রামের মাধ্যমে খবর দেওয়া হয়েছে যে স্কারসিটি দেখা দিলে তারা যেন ইন্ডিয়ান অয়েল কম্‌পানীকে খবর দেয় এবং সেই সংগে সংগে তাদের লক্ষ্য রাখতে হবে যাতে কেউ ব্‌ল্যাক মার্কেটীং করতে না পারে, আমরা সমস্‌ত ইনষ্ট্রাকশন পাঠিয়ে দিয়েছি। এর পর যদি কোথাও অভাব দেখা যায় তাহলে বুঝতে হবে সেটা আর্টীফিসিয়াল।

**Mr. Speaker** : I have received 28 notices of calling attention on the following subjects, namely :—

(1) Overcrowding in bus over Burdwan-Patrasire route and reported death of two persons on 27.2.73, from Shri Monoranjan Pramanik, Shri Gangadhar Pramanik, Shri Puranjoy Pramanik, Shrimati Nurunnesa Sattar and Shri Ananda Gopal Mukherjee.

(2) Reported composite food zones, from Shri Abdul Bari Biswas, Shri Sarat Chandra Das and Shri Kashinath Misra.

(3) Reported death of a student at Medical College Hospital for want of treatment on 12.3.74, from Shrimati Ila Ray, Shrimati Nurunnesa Sattar, Shri Abdul Bari Biswas, Shri Debabrata Chatterjee, Shri Monoranjan Pramanik, Shri Susanta Bhattacharyya, Shri Gautam Chakravartty, Shri Kashinath Misra and Shri Balailal Sheth.

(4) Accumulation of garbage in Howrah municipal area threatening outbreak of epidemic, from Shri Susanta Bhattacharyya, Shri Krishna Pada Roy, Shri Kashinath Misra, Shri Gautam Chakravartty, Shri Debabrata Chatterjee, Shri Abdul Bari Biswas, Shri Sunil Mohan Ghosh Moulik, Shri Balailal Sheth, Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(5) Acute scarcity of kerosene oil in rural areas of West Bengal, from Shri Kashinath Misra, Shri Sarat Chandra Das, Shri Gautam Chakravartty, Shri Balailal Sheth, Shri Debabrata Chatterjee, Shri Monoranjan Pramanik, Shri Abdul Bari Biswas, Shri Susanta Bhattacharyya, Shri Asamanja De, Shri Mohammad Dedar Baksh, Shri Sankar Das Paul and Dr. Ekramul Haque Biswas.

(6) Scarcity of essential commodities in West Bengal due to cancellation of goods trains, from Shrimati Mira Mitra, Shri Sarat Chandra Das, Shri Gautam Chakravartty, Shri Debabrata Chatterjee, Shri Balailal Sheth, Shri Susanta Bhattacharyya, Shri Abdul Bari Biswas, Shri Monoranjan Pramanik, Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas and Shri Sankar Das Paul.

(7) Threatened closure and lock-out in factories for want of coal, from Shri Kashinath Misra, Shri Gautam Chakravartty Shri Debabrata Chatterjee, Shri Balailal Sheth, Shri Monoranjan Pramanik and Shri Susanta Bhattacharyya.

(8) Shortage of furnace oil hampering production of electricity, from Shri Gautam Chakravartty, Shri Debabrata Chatterjee, Shri Balailal Sheth and Shri Abdul Bari Biswas.

(9) Reported death of 6 persons in jeep accident at Kalimpong, from Shri Abdul Bari Biswas and Shri Kashinath Misra.

(10) Reported assault on Shri Nurul Islam Molla, M.L.A., and Shri Sibdas Mukherjee, M.L.A., on 10.3.74 at Santipur, from Shri Abdul Bari Biswas and Shri Kashinath Misra.

(11) Reported strike of professors in different colleges in West Bengal, from Shri Abdul Bari Biswas and Shri Kashinath Misra.

(12) Reported extraction of large quantity of oil from chaffs, from Shri Abdul Bari Biswas and Shri Kashinath Misra.

(13) Reported attack of cholera in Murshidabad, from Shri Abdul Bari Biswas and Shri Kashinath Misra.

(14) Acute scarcity of food in Bankura and Murshidabad, from Shri Kashinath Misra and Shri Abdul Bari Biswas.

[2-30—2-40 p.m.]

(15) Reported refund of Rs. 2½ crores to Central Government by the Irrigation Deptt. from Sarbasree Abdul Bari Biswas, Sukumar Bandyopadhyay, Kashinath Misra, D. Dedar Baskh and Dr. Ekramul Haque Biswas.

(16) Reported assault on the teacher members of A.B.T.A. from Sarbasree Abdul Bari Biswas, Sukumar Bandyopadhyay and Kashinath Misra.

(17) Complete paralysis of civic life in Howrah due to the strike of the employee of Howrah Municipality from Shri Asamanja De.

(18) Total disruptions of ration system in Nadia from Shri Asamanja De.

(19) Civil disobedience by College and University teachers from Sabasree Md. Dedar Baksh, Sankar Das Paul and Dr. Ekramul Haque Biswas.

(20) Reported threatened closure of Plastic Industry for want of raw materials from Sabasree Md. Dedar Baskh, Sankar Das Paul and Dr. Ekramul Haque Biswas.

(21) Abnormal rise in price of diesel and mobil from Dr. Omar Ali.

(22) Problem of landless peasants from Shri Md. Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(23) Production of *Boro* paddy hampered for want of water due to technocrats strike from Sabasree Md. Dedar Baskh, Sankar Das Paul and Dr. Ekramul Haque Biswas.

(24) Uncertainty of Higher Secondary Examination due to closure of Board's office from Sabasree Nitaipada Sarkar and Satya Ghosal.

(25) Destruction of several houses under Tehatta P.S. by fire from Shri Md. Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(26) Reported non-plying of buses from 12.3.74 due to high rise in prices of diesel and mobil from Shri Md. Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(27) Supply of adulterated petrol at Lalbazar from Shri Md. Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas and

(28) Loadshedding in Calcutta and greater parts of West Bengal from Shri Naresh Chandra Chaki.

I have selected the notice of Sarbasree Susanta Bhattacharjee, Krishnapada Roy, Kashinath Misra, Gautam Chakravartty, Debabrata Chatterjee, Abdul Bari Biswas, Sunil Mohan Ghosh Moulik, Balailal Sheth, Md. Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas on the subject of accumulation of garbage in Howrah Municipal areas threatening outbreak of epidemics.

Hon'ble Minister-in-charge may please give the reply today, if possible, or give a date for the same.

**Shri Subrata Mukhopadhyay** : কাল দেবো।

**Mr. Speaker** : 2½ hours' time is allotted for discussion on a very important matter tomorrow. So, if it is possible the reply may be given today in the afternoon.

**Shri Subrata Mukhopadhyay** : Reply will be given day after tomorrow.

**Mention Cases**

**Shri Sankardas Paul :**

স্যার, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ কেস আমি আপনার মাধ্যমে সভায় দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল ফিডিং বোতলে করে দুধ খাওয়ান সম্বন্ধে। আমরা এখানে যে সমস্ত সভ্য আছি আমরা বোধহয় কেউ ফিডিং বোতলের আওতায় ছিলাম না। আমাদের মায়েরা গরুর দুধ খাইয়ে মানুষ করেছিলেন। কিন্তু আজকাল প্রত্যেক মা-ই ফিডিং বোতল

ব্যবহার করছেন। কিন্তু এখন এই ফিডিং বোতল ব্যবহার করতে গিয়ে এমন কতকগুলি জিনিষ দেখা যাচ্ছে যা মায়েদের জানা দরকার সম্প্রতি রয়টারের এক সংবাদে প্রকাশ যে যারা গুড়া দুধ তৈরী করেন বেবী ফুডের জন্য যার বৈজ্ঞানিক প্রচলন তাঁরা জানেন না। আমাদের মত অনগ্রসর পিতামাতার দারিদ্র ও অজ্ঞতার সুযোগ নিয়ে এই পণ্য তাঁরা আমাদের দেশে বিক্রি করেন। আমাদের মত অনগ্রসর দেশের মায়েরা তাঁদের দরিদ্রতার ও অজ্ঞতার প্রভাবে অপরিশোধিত বোতলে করে অতিমাত্রায় জল দুধ শিশুদের খাওয়ায় যার ফলে বহু শিশু অকালে প্রাণ হারায়, অথবা পুষ্টিলাভ করে না। ফলে তাদের ভবিষ্যৎ শরীর ও মনের স্বাভাবিক বিকাশ হয় না। আমাদের দেশে শিশুরাই জাতির ভবিষ্যৎ। সেজন্য বেবীফুডের নামে এরকম জিনিষ যাতে আর না চলে সেদিকে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri A. H. Besterwitch** : Mr. Speaker, Sir, it is surprising that a murder took place on 6/7th night but up till now no action whatsoever has been taken by the police although the names of the persons who committed the murder have been given to police. I too phoned the police officer on Sunday last and he told me not to be worried over it in any way as he would take action. But, Sir, no action has yet been taken nor the culprits have been arrested, although these culprits did commit such deeds on many occasions in Dimdima Tea Estate under Birpara P.S. in Jalpaiguri. I do not know why the police is not taking any action on this matter. Since the Police Minister is here I request him through you to kindly look into the matter and tell us why his department—the police officers—are so idle about murder cases. Names of the culprits have been given, everything has been given, but no action is being taken. Well, Sir, murder is a very pathetic thing and when it is committed it is expected that the police have to run and see what it is, but here they are absolutely silent and that is why I phoned him on Sunday and he told me that he would take action but in fact no action has been taken up till now. So, will the Hon'ble Minister kindly see why action has not been taken ? I can say the reason outside why action has not been taken but not here in this House. I am certain if I express it in this House everyone will agree with me and I can speak to the Minister and tell him the reason why action is not being taken by the police.

**Shri Sheikh Daulat Ali :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য মন্ত্রীমহাশয়ের কাছে একটা বিষয়ে বক্তব্য পেশ করতে চাই। আপনি জানেন গ্রামবাংলার ছেলেদের ডাক্তারি পড়বার সুযোগ দেওয়ার জন্য জেলাওয়ারী কোটার ভিত্তিতে এখানে বিল এসেছিল, আমরা আন্তরিকতার সঙ্গে সেই বিল পাশ করিয়ে দিয়েছিলাম এবং আশা ছিল এরপরে যে ডাক্তারের অভাব সমগ্র পশ্চিমবঙ্গে দেখা দিয়েছিল সেই অভাব ঘুচবে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ করছি এবং যেটা সম্বন্ধে আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর সহৃদয় দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে এই অনেক জেলায় কলকাতার ছেলেরা সেই সেই জেলার ঠিকানা দিয়ে বিভিন্ন জেলায় সুযোগ গ্রহণ করছে, যেটা [illegible]ত এই দপ্তর একটু সতর্কতা অবলম্বন করলে ধরা পড়ত। এর ফলে গ্রামবাংলার ছেলেরা অনেক ক্ষেত্রে ডাক্তারি পড়া থেকে বঞ্চিত হয়েছে এই হচ্ছে এক নম্বর। দ্বিতীয় হল, আমরা আশা করি গভর্ণমেন্ট নোমিনেশান তারাই পায় যারা দেশের ও দশের কাজে নিজেরা ত্যাগ করেছেন, কষ্ট স্বীকার করেছেন, দেশের সেবায় আত্ম নিয়োগ করেছেন। পলিটিক্যাল সাফারার এবং ফ্রিডম ফাইটার এই ধরণের স্পেশাল কেসের মধ্য দিয়ে ডাক্তারি পড়ার সুযোগ পাবে গভর্ণমেন্ট নোমিনেশানের ক্ষেত্রে। কিন্তু আমি বিশেষ ভাবে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এখানে ব্যুরোক্র্যাসির ঝামেলা হয়ত তাঁকে পোয়াতে হয়েছে। এখনও গণতান্ত্রিক সমাজ ব্যবস্থায় যদি এই ধরণের আমলাতন্ত্রের হামলাতে কিছু কিছু কাজ বিপর্যস্ত হয়, এই ধরণের কারচুপি অথবা এই ধরণের আমলাতন্ত্রের কিছু কিছু গোপন হাতছানি আমাদের বর্তমান সমাজ ব্যবস্থার ক্ষেত্রে বাধা সৃষ্টি করে তাহলে আমাদের পথ সুগম হবে না। আমি

বিশ্বাস করি এবং আশা করি আমাদের স্বাস্থ্য মন্ত্রী এই ব্যাপারে সজাগ আছেন, তবুও তাঁর দৃষ্টি আকর্ষণ করে এর প্রতিবিধান দাবি করছি।

[ 2-40—2-50 p.m. ]

**Shri Nitai Pada Ghosh :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শিল্পমন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বীরভূম জেলার সুগার মিলটি বহুদিন থেকে বন্ধ হয়ে রয়েছে। আমি সরকারকে ধন্যবাদ দিচ্ছি সেই সুগার মিলটি তাঁরা নিয়েছেন এবং প্রচার করেছেন যে ১৯৭৪ সালে এটা চালাবেন। কিন্তু দুঃখের বিষয় যে আখ চাষের ব্যাপারে সরকার কোন ব্যবস্থা নিচ্ছেন না। এবং এই ব্যাপারে কোন প্রচারও নেই। ১৯৭৪ সালে মিলটি চালু হবে, কিন্তু আখের দর কি হবে সে সম্বন্ধে চাষীকে কিছু বলা হচ্ছেনা। এই ব্যাপারে যদি প্রচার না করা হয় তাহলে ১৯৭৪ সালে আখ পাওয়া যাবে না এবং তার ফলে এই আখ মিল ভয়ঙ্করভাবে ক্ষতিগ্রস্ত হবে। এই ফাল্গুন-চৈত্র মাসে আখ লাগাবার সময় কাজেই এখন সরকার যদি বসে থাকেন তাহলে এই মিল ভয়ঙ্করভাবে ক্ষতিগ্রস্ত হবে। আমার অনুরোধ হচ্ছে অবিলম্বে আখ চাষের জন্য প্রচার করুন এবং বলুন যে ১৯৭৪ সালে এই মিল চালু হবে। এই সঙ্গে আর একটা অনুরোধ রাখছি যে, আখ চাষের জন্য সার এবং বীজের ব্যবস্থাও যেন করা হয়।

**Shri Sachinandan Sau :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি যে বিষয়ে এখন দৃষ্টি আকর্ষণ করতে চাই সেই বিষয়টি গত বিধানসভায়ও দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এই ব্যাপারে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর দৃষ্টি ইতিপূর্বেই আকর্ষণ করা হয়েছে। আমাদের শ্রমদপ্তরের রাষ্ট্রমন্ত্রী সেখানে গেছেন, উপমন্ত্রী সুনীতি চট্টরাজ সেখানে গেছেন, কেন্দ্রীয় জাহাজ দপ্তরের মন্ত্রী প্রণব মুখার্জী সেখানে গেছেন এবং সুবোধ হাঁসদার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় তারপরও এর কোন সুরাহা হয়নি। বীরভূমে ৪ হাজার কয়লা খনির শ্রমিক বেকার হয়েছে এই জাতীয়করণের ফলে। সেখান থেকে যে কয়লা উৎপন্ন হোত সেটা কাঁচা কয়লা। গ্রাম বাংলার দরিদ্র মানুষ কয়লা কিনে তাদের নিজেদের জীবনযাত্রা নির্বাহ করবার জন্য। কিন্তু আজকে বীরভূম জেলায় ১৮ টাকা কুইনটল দরে কাঁচা কয়লা বিক্রি হচ্ছে। জাতীয়করণের পূর্বে এর দাম ছিল কুইনটল প্রতি ৫/৬ টাকা। এই চার হাজার বেকার কয়লা খনির শ্রমিকদের সম্বন্ধে বার বার দৃষ্টি আকর্ষণ করা সত্বেও কোন ব্যবস্থা সে সম্বন্ধে করা হলনা। এবং এই কয়লা খনি খোলার ব্যাপারেও কোন ব্যবস্থা হলনা আজকে বীরভূম জেলায় কয়লা দুস্প্রাপ্য হয়ে দাঁড়িয়েছে এবং ১৮/২০ টাকা দরে কয়লা বিক্রি হচ্ছে। গরীব কৃষক যাদের দিনে আড়াই টাকা মজুরী তাদের আজকে ১৮/২০ টাকা দরে কয়লা কিনতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার কাছে জানাব, কার কাছে স্মারকলিপি দেব জানিনা তাই আপনার মাধ্যমে এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি আপনার মাধ্যমে জিজ্ঞাসা করছি আমলাতন্ত্রের ফাঁদে পড়ে কি এই মানুষ গুলি কুঁকড়ে মরবে?

**Shri Chandra Kumar Dey :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কোলকাতার খিদিরপুরে ন্যাসনাল টোব্যাকো কোম্পানীর শ্রমিকদের ন্যায়সঙ্গত ধর্মঘটের প্রতি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ন্যাসনাল টোব্যাকো কোম্পানীতে যে বোনাস ঘোষিত হয় সেই বোনাস গ্রহণের বিরোধিতা করে ন্যাসনাল টোব্যাকো ওয়ার্কার্স ইউনিয়ন এই ধর্মঘট করছে। আমরা জানি বোনাস এ্যাক্টে আছে বেসিক এবং ডিয়ার্নেস এ্যালাউন্সের উপর বোনাস দেওয়া হয়ে থাকে। কিন্তু এই ন্যাসনাল টোব্যাকোর যে ম্যানেজমেন্ট আছে তারা শুধু বেসিকের উপর বোনাস দিয়েছে বলে সেখানকার শ্রমিক সংস্থা তার বিরোধিতা করেছে। বোনাস

১৫ই জানুয়ারী ঘোষিত হয়, কিন্তু শ্রমিকরা ন্যায় সঙ্গত বোনাসের দাবী করে এবং ওই অন্যায়ভাবে বোনাস যা ঘোষণা করা হয়েছে তার বিরোধিতা করে। এই কারণে ৭ জন শ্রমিককে এ্যারেস্ট করা হয়েছে এবং ১৮ জন শ্রমিকের বিরুদ্ধে কোর্টে কেস্ করা হয়েছে। ২১-১-৭৪ তারিখে এই ধর্মঘটের জন্য ৮জন কর্মীকে চার্জসীট দেওয়া হয়েছিল। এই ধরণের শ্রমিক বিরোধী কাজ যদি বাড়তে থাকে তবে ওয়ার্কারস্ ইউনিয়ন-এর নেতৃত্বে ধর্মঘট আরও বেশী জোরদার হতে থাকে। ফলে এই ধর্মঘট চলতে থাকে। এবং ১৪-২-৭৪ তারিখে ৫জন শ্রমিক এই ইউনিয়নের তরফে আমরণ অনশন করে, ১৬ই তারিখে আমাদের শ্রমদপ্তরে এই সম্পর্কে কিছু চিন্তা দেখা যায়। (রেডলাইট)

**Shri Jairam Soren :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি জরুরী বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম মহকুমার বীনপুর থানায় একটি আদর্শ গ্রাম গঠিত হচ্ছে। সেই আদর্শ গ্রাম এমনভাবে গঠিত হচ্ছে যে তাতে মনে হচ্ছে যে তাতে তপশীল জাতির কবরখানা হবে। সেখানে এমন কাঠ দেওয়া হচ্ছে--শিমূল বট বহরা তেঁতুল এই সমস্ত কাঠ দিয়ে নির্মাণ করা হচ্ছে। সেইদিক থেকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে মন্ত্রী মহাশয় আছেন এবং মাননীয় সদস্যরাও উপস্থিত আছেন তাদের জানাচ্ছি যেকোন মুহূর্তে এই সমস্ত কাঠ চাপা পড়ে তারা মারা যেতে পারে। সেজন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে আপনারা আদর্শ গ্রাম যেখানে গড়ে তুলছেন সেটা যাতে আদর্শভাবে গড়ে তোলা হয় তারজন্য এখুনি হস্তক্ষেপ করুন। এই আদর্শ গ্রাম যাতে সুষ্ঠুভাবে গড়ে উঠে তার ব্যবস্থা করুন। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Thakurdas Mahata :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। প্রায় প্রতিদিন এখানে আমরা পুলিশের দুর্নীতি এবং দৌরাত্ম সম্বন্ধে শুনি। আমি একটি ঘটনার কথা আপনার মাধ্যমে এই হাউসের সামনে উপস্থিত করছি। মেদিনীপুর জেলায় বীনপুর থানায় ধর্মপুর গ্রামে শ্রীরতন পন্ডিতের একটা ভুষিমালের দোকান ছিল। গ্রাম্য কারণ বশতঃ এবং আক্রোশ বশতঃ ধর্মপুর গ্রামের শ্রীনিরঞ্জন পান্ডে এবং তার দলবল নিয়ে শ্রীরতন পান্ডেকে হুমকী দেখায় এবং তাকে মারধোর করবে এবং তার ভুষির দোকান লুঠপাঠ করবে বলে। সেই লুটপাট করার আশঙ্কাতে এবং মারার ভয়ে রতন পান্ডে ১১-৩-৭৩ তারিখে এবং ১২-৩-৭৩ তারিখে লালবাগ ফাঁড়িতে ডাইরি করে, সেই ডায়রি করার ফলে সেখানকার পুলিশ অফিসার তদন্তের জন্য যান। সবচেয়ে দুঃখের বিষয় তিনি সরজমিনে তদন্ত করতে গিয়ে আসামীর বাড়ীতে যান এবং সেখানে গিয়ে ভুড়ি ভোজন এবং পান ভোজন করে ফাঁড়িতে ফিরে আসেন। তার পরের ঘটনা এই ঘটনার প্রতিবাদে তার ভাই বিনয় পান্ডে ১৮-৪-৭৩ তারিখে ডি, এম, এ-র কাছে এবং ১৯-৪-৭৩ তারিখে এস, পি-র কাছে এবং ২২-৪-৭৩ তারিখে আমার কাছে এবং ২৩-৪-৭৩ তারিখে পুলিশ মন্ত্রীর কাছে অভিযোগ করেন, কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় এই ঘটনার পরেও ২২-৪-৭৪ তারিখে সেই ভুষিমালের দোকান লুটপাট করা হয়। তারজন্য পরে থানায় ডাইরি করা হয়, তারপর আমি নিজে এস, ডি, ও-র কাছে চিঠি লিখি এবং দেখা করে পুনরায় তদন্ত করার জন্য অনুরোধ করি। তারপর এস, পি, ঘটনার তদন্তের জন্য সি, আই-কে বলেন, কিন্তু আজ পর্য্যন্ত এর তদন্ত হয়নি। এদিকে অত্যন্ত দুঃখের বিষয় রতন পান্ডার পক্ষে থানাতে যে কেস করা হলো, সেই কেসের ফাইনাল রিপোর্ট দেওয়া হলো এবং সেই ফাইনাল রিপোর্টে লেখা হলো যে, ঐ ভুষির দোকান নিরঞ্জন পান্ডের এবং রতন পান্ডে তার কর্মচারী। অথচ আগে যে তদন্ত করা হয়েছিল তখন বলা হয়েছিল যে, ঐ ভুষির দোকান রতন পান্ডের। এইরকম উল্টো রিপোর্ট দেওয়া হলো। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এখনই সমস্ত বিষয়ে তদন্ত করুন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-50—3 p.m.]

**Shri Ananta Kumar Bharati:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিশেষ করে স্বরাষ্ট্র মন্ত্রীকে একটা গুরুত্বপূর্ণ বিষয় জানাতে চাই। আপনি নিশ্চিত জানেন যে বেলেঘাটা অঞ্চল দীর্ঘদিন ধরে বহু ঘটনার সাক্ষী হয়ে রয়েছে। বিগত কয়েকদিন ধরে, বিশেষ করে ১১ তারিখে আপনারা নারায়ণ করের নাম শুনে থাকবেন, একদল দুস্কৃতকারী সেই নারায়ণ করের বাড়ীতে তার মা এবং ভাইবোনেদের দারুণভাবে অপমান করে এবং আমাদের যুব কংগ্রেসের সভাপতি যখন সকাল বেলায় কারখানায় যাচ্ছিলেন তখন একদল দুস্কৃতকারী এসে তাকে আকমণ করে এবং বলে যে এই যে বাড়ী থেকে বের হয়েছো আর যেন বাড়ীতে ঢুকতে না হয় এবং তা করলে তোমার জীবন বিপন্ন হবে। পুলিশকে সংবাদ দেওয়া হয়, পুলিশ গতানুগতিক নিয়ম অনুযায়ী সবদিক থেকে তারা লোক এ্যারেষ্ট করে এবং অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে আজকে ঐসব লোককে ছেড়ে দেওয়া হয়েছে। দীর্ঘদিন ধরে বেলেঘাটা এলাকায় যারা নকশালী হামলার সঙ্গে জড়িত ছিল, পুলিশের দ্বারা ওয়ান্টেড, দীর্ঘদিন তারা ঘুরে বেড়িয়ে এই সমস্ত ঘটনা ঘটাচ্ছে। এই বিষয় গত জুলাই মাসে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে, পুলিশ কমিশনারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে, ই, এস, ডি, ইষ্টার্ণ সুবার্বাণ ডিভিশনের ডি, সি,-কে জানান হয়েছে কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় আজ পর্যন্ত তার কোন কুলকিনারা হয়নি। আজকে এই সমাজদ্রোহী দুস্কৃতকারীরা যা খুশী তাই করে বেড়াচ্ছে। তাই আজকে আপনার কাছে আমার বিশেষ অনুরোধ, আজকে ফজলে হক সাহেব আমাদের পুলিশ মন্ত্রী রয়েছেন, মুখ্যমন্ত্রী মহাশয় এখানে নেই, এই জাতীয় ঘটনা যাতে না ঘটে। নারায়ণ কর পশ্চিমবঙ্গে শান্তি শৃঙখলা রক্ষার জন্য তার জীবন দিয়ে গিয়েছে আজকে। যদি তার মা, তার বোনেরা নিরাপদে থাকতে না পারে তাহলে আমি মনে করবো যে এই বিধানসভা থাকার কোন কারণ নেই। আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যেভাবেই হোক তিনি যেন এই ঘটনার নিরসন করেন।

**Shri Bhabataran Chakravarty:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসের সামনে বিষ্ণুপুরের যে অর্থনৈতিক পরিস্থিতি সেটার প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। কিছুদিনের মধ্যে পরপর কয়েকটি আত্মহত্যার ঘটনা আমাদের কাছে রিপোর্টেড হয়েছে। তাদের সেখানকার অবস্থা এমন, সেটা পুরানো সহর, রাজা মহারাজারা যে সমস্ত জায়গীরদার, ধ্রামত্ত্বর, দেবত্ত্বর দান করে গিয়েছেন, সেই সমস্ত সাজা ভোগীরা বর্তমানে সেইসব স্বত্ত্ব হারিয়েছে। শিল্পীরা তাদের শিল্পের কাজ, তাঁত শিল্প, বাসন শিল্প, শংখ শিল্প, স্বর্ণ শিল্প, সমস্ত শিল্পেই আজ মন্দা, এই দুরবস্থার মুখে সেখানে সমস্ত শিল্পীরা পড়েছে। মেয়েছেলেরা যারা এতদিন এই শিল্পের মাধ্যমে তাদের কর্মসংস্থান করতো, তাদের কিছু সুতা কাটবার ব্যবস্থা ছিল, কিছু শিশল থেকে পাপোস দড়ি তৈরীর ব্যবস্থা এবং যাঁতা ভাঙ্গার ব্যবস্থা ছিল সেগুলি সম্প্রতি বন্ধ করে দেওয়া হয়েছে। আমরা খবর নিয়ে দেখেছি যে এইসব বাড়ীর লোকেরাই আত্মহত্যা করেছে যারা যাঁতা স্কীমে কাজ করতো। স্কীমটা বন্ধ হওয়াতে, তাদের সপ্তাহে আড়াই কেজি গম দেওয়া হতো যাঁতা ধরলে, বন্ধ হয়ে যাওয়ার ফলে তাদের সংসারের এই দুরবস্থা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এইদিকে আকর্ষণ করছি।

**Shri Rajani Kanta Dalui:**

মাননীয় স্পীকার মহাশয়, অন্যান্য জেলার মত মেদিনীপুর জেলাতেও চরম খাদ্যাভাব দেখা দিয়েছে, ঘাটাল ও দাসপুরের অবস্থা চরমে গিয়ে উঠেছে। সেখানে তিন টাকা চল্লিশ পয়সা দরে এক কেজি চাল বিক্রী হচ্ছে, ৮০ টাকা মণ দরে ধান বিক্রী হচ্ছে, দৈনন্দিন মজুরেরা কোন কাজ পাচ্ছেনা, সেখানে জি আর, টি আর-এর কোন ব্যবস্থা হয়নি। দুঃস্থ লোকেরা না খেতে পেয়ে মৃত্যু পথযাত্রী। তাদের ঘরে অন্ন নাই, হাতে কাজ নাই।

ফলে একবেলা কোনক্রমে গাছের পাতা খেয়ে কোনরকমে জীবিকা নির্বাহ করছে। মেদিনীপুর আজকে এমনই অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছে। দুঃস্থ মানুষেরা আজকে অন্নহারা, বস্ত্রহারা, দিশেহারা। তাদের মুখে আজকে একটাই কথা--কিছু নাই, গম নাই, আটা নাই, চাল নাই, কেরোসিন নাই, সার নাই, জলসেচের ব্যবস্থা নাই, সেখানে একটা বিরাট "নাই"-এর রাজত্ব চলেছে এবং সর্বত্রই এই অবস্থা। আমি তাই মন্ত্রী মন্ডলীর নিকট এই আবেদন করব যে তাঁরা অবিলম্বে এই 'নাই'-এর রাজত্বের অবসান ঘটিয়ে গ্রাম বাংলার সাধারণ মানুষদের খাদ্যের যোগান দিন তাদের আলোর সন্ধান দিয়ে তাদের বাঁচিয়ে রাখুন।

**Shri Tuhin Kumar Samanta :**

মননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ে, বিশেষ করে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার স্যার, ঘেন্না ধরে গেছে এই শিক্ষামন্ত্রীর বিভাগ সম্বন্ধে কিছু বলতে। কয়েকদিন আগে বিশেষ করে আমার কেন্দ্রের গ্রামের বহু ছাত্র-ছাত্রীরা কাঁদতে কাঁদতে এসে আমাকে বলেছে--আপনি আমাদের বলে দিন আমরা এবার পরীক্ষা দিতে পারব কিনা, আপনি আমাদের বলে দিন মধ্য-শিক্ষা পর্ষৎ কবে আমাদের পরীক্ষা নেবে, কবে আমাদের এ্যাডমিট কার্ড দেবে, কোথায় আমাদের সেন্টার হবে--আমি তাদের জবাব দিতে পারিনি। আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে একটা বক্তব্য বলি। আজকে ছাত্র-ছাত্রীরাই ভারতবর্ষের ভবিষ্যৎ নাগরিক। কি জবাব তাদের দেব? এই ভয়াবহ পরিস্থিতিতে আজকে অভিভাবকরা কাটাচ্ছেন। আজকে মধ্যশিক্ষা পর্ষতে ননদ ননদিনী জামাইয়ের ঝগড়ার কথা আমরা চিন্তা করতে চাই না, আজকে এটা জাতির ভবিষ্যতের প্রশ্ন, শিক্ষার প্রশ্ন, আজ পর্যন্ত এর সদুত্তর পেলাম না। মাঝে মাঝে দুই-একটি কাগজে কিছু দেখতে পাই। কিন্তু যেখানে গ্রামে রাস্তা নাই, যেখানে পি ডবলিউ মিনিষ্টারের দৃষ্টি পড়েনি, সেই সমস্ত জায়গায় পেপার যায় না, সেখানে ছাত্র-ছাত্রীদের কি অবস্থা, তাদের মানসিক অবস্থা কি সেটা আমরা বুঝতে পারছি। কিছুক্ষণ আগে মাননীয় মন্ত্রী গুরুপদ খাঁনের সঙ্গে কথা হচ্ছিল, তাঁর ছেলেও এবার হায়ার সেকেন্ডারী পরীক্ষা দেবে, তিনিও তাঁর ছেলেকে বলতে পারেননি কবে এ্যাডমিটকার্ড আসবে, কোথায় তার সেন্টার হবে এবং আদৌ পরীক্ষা হবে কিনা। আজকে শিক্ষা জগতে এত বড় নৈরাজ্য, এত বড় হতাশা জীবনে বোধ হয় কোনদিন আসেনি। আজকে ছাত্র-ছাত্রীদের মুখ চেয়ে শিক্ষামন্ত্রীকে এই অনুরোধ জানাতে চাই, মাননীয় মন্ত্রী খবর খবরের কাগজে না দিয়ে রেডিও মারফৎ প্রচার করুন এবং ছেলেমেয়েদের কাছে সঠিক করে বলুন কবে কোন সময়ে পরীক্ষা হবে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ জিনিষ। মন্ত্রিসভা হয়ত পাঁচ, দশ কি পনর বছর থাকবে কিন্তু কোন ছাত্রের ভবিষ্যত নষ্ট হয়ে গেলে, সুকুমারমতি ছাত্রের জীবন নষ্ট হয়ে যাবে।

(নির্দিষ্ট সময় শেষ হয়ে যাওয়ায়, মাননীয় সদস্য এখানে আসন গ্রহণ করলেন)

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় স্পীকার আমি আপনার মাধ্যমে বর্ধমান জেলার একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার একদিকে হুগলী জেলা আর একদিকে বাঁকুড়া। দামোদর নদীর এপারে যে বিস্তীর্ণ এলাকা পাত্রশায়ের সেখানে গ্রাম বাংলার লোকের একমাত্র যানবাহন হচ্ছে বাস। অত্যন্ত দুঃখের কথা যে সেখানে লোকসংখ্যার তুলনায় বাসের সংখ্যা অত্যন্ত কম। ফলে যাত্রীসাধারণকে অনেক সময় বাসের ছাদের উপর উঠে বাদুর ঝোলা ঝুলতে ঝুলতে যেতে হয়। গত ২৭ তারিখে একটি বাস পাত্রশায়েরের পথ দিয়ে যাচ্ছিল বর্ধমান বাঁকুড়ার রুটে, তখন নিশ্চিন্তপুর গ্রামের নিকটে বাস থেকে দুজন তাজা যুবক পড়ে গিয়ে মৃত্যুমুখে পতিত হয়। সেই যুবকের একজনের নাম হচ্ছে সাকিন মহম্মদ, আর একজনের নাম হচ্ছে গোলাম আম্বিয়া, দুটি তাজা যুবক এভাবে বাস থেকে পড়ে মারা যায়। এবং প্রায়দিনই এই রকম ঘটনা ঘটছে। ১৯৭৪ সালে মোট পাঁচজন এইরকম

বাস থেকে পড়ে মারা গেছে। অথচ বাসের সংখ্যা বাড়ান হচ্ছেনা। বর্ধমান বাঁকুড় রুটে বাসের সংখ্যা আরও বাড়ান দরকার। গত রবিবার আমি যখন আমার কেন্দ্র থেকে ফিরছিলাম দুঃখের কথা, আমাদের সামনেই দুজন বাস থেকে পড়ে গেল এবং তার মধ্যে একজন গুরুতররূপে আহত হয়ে হাসপাতালে ভর্তি হয়েছে। আমি তাই আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি স্টেট ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের মন্ত্রীর যে বর্ধমান বাঁকুড়া, বর্ধমান পাত্রশায়ের এবং বর্ধমান ইন্দাস এই সমস্ত বাস রুটে যেন অবিলম্বে বাসের সংখ্যা বাড়ান হয়।

[3—3-10 p.m.]

**Shri Saroj Roy:**

মাননীয় স্পীকার স্যার, খাদ্যমন্ত্রী আজ এখানে উপস্থিত নাই--যে কথা আজ ওপাশ থেকে মেদিনীপুরের একজন বললেন--দাসপুরে সাড়ে তিন টাকা চালের কিলো হয়ে গেছে। আজ চাল সোনার দর। আমি বলি—যে যে পকেটগুলিতে চালের দর উঠেছে সেখানে অন্ততঃ কিছু কিছু চাল আপনারা যদি ছাড়তে পারেন তাহলে দর কিছু কমতে পারে। ঐ যে একটা কথা আছে "একা রামে রক্ষা নাই, সুগ্রীব দোসর"। আজ আমাদের গ্রামাঞ্চল অন্ধকার--কেরোসিন নেই--সব শেষ হয়ে গেছে। অবস্থা অত্যন্ত শোচনীয়। গ্রামের দুরবস্থার কথা তাঁরা ইলেকট্রিক লাইটের মধ্যে বসে অনুভব করতে পারবেন না। একথা আপনাদের ভাবা প্রয়োজন যে আজকে আপনাদের পায়ের তলার মাটি সরে গেছে। সেদিন বলা হলো খাদ্যমন্ত্রীকে একটা স্টেটমেন্ট দিন এই খাদ্য সম্বন্ধে প্রেজেন্ট পজিশন কী। চালের দর সর্বত্র এইরকম চড়ে যাচ্ছে না--কোন কোন পকেটে চালের দর সাড়ে তিন টাকা। কাজেই অবিলম্বে এ সম্বন্ধে একটা কিছু সুরাহার ব্যবস্থা করুন--ডু সামথিং। তাহলে মানুষগুলো খেয়ে বাঁচতে পারে। এইরকম দুরবস্থার মধ্যে দিন আর চলতে পারে না।

**Shri Mahbubul Haque:**

মাননীয় স্পীকার স্যার, আমি একটা গুরুত্ব বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আপনার মাধ্যমে আকর্ষণ করছি। মালদহ জেলার খরবা থানার মতিহারপুর অঞ্চলে কালিতলা ডাবায়--একটা ইরিগেশন ক্যানেল—একদল লোক বাঁধ দেয় জল আটকাবার জন্য। ঐ বাঁধ কেটে দেবার জন্য সাধারণ লোকে একটা দরখাস্ত দেয় এ, ডি, এম-এর কাছে। এ, ডি, এম-এর আদেশে খরবা এক নম্বর ব্লকের জে, এল, আর, ও, ৫জন মজুর নিয়ে গত ৩-৩-৭৪ তারিখে বাঁধটা কেটে দেয়। বাঁধ কাটা হয়ে গেলে কতকগুলি লোক লাঠি-সোটা মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে গিয়ে জে, এল, আর, ও-কে আক্রমণ করে, আঘাত করে এবং তাকে বাড়ী ধরে নিয়ে যাবার চেষ্টা করে। তখন মজুরদের একজন ওয়াহেদ আলি ঐ জে, এল, আর, ও-কে বাঁচাতে গিয়ে গুরুতরভাবে আহত হয় এবং মালদা হাসপাতালে পরের দিন ৪-৩-৭৪ তারিখে মারা যায়। যে গরীব মজুরটি একজন সরকারী কর্মচারীকে বাঁচাতে গিয়ে প্রাণ দিল, আমি দাবী জানাই ঐ পরিবারের জন্য যথেষ্ট ক্ষতিপূরণ সরকার দিন এবং দুষ্কৃতকারীদের যথাযোগ্য শাস্তি বিধান করুন।

**Shrimati Nurunnessa Sattar:**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পূর্বস্থলী আমার কেন্দ্র। আজ পশ্চিমবাংলার সর্বত্র সার ও ডিজেলের অভাব দেখা দিয়েছে। আজ বোরোর মরসুমে চাষীদের দারুণ ক্ষতি হচ্ছে। কৃষকদের চাষবাস একদম বন্ধ। এই চাষের সময় চাষী যদি সার না পায়--ডিজেলের অভাবে জমিতে জলসেচ না করতে পারে তাহলে চাষ আবাদ ব্যাহত হবে। আজ সার ও ডিজেলের অভাবে কৃষকরা মারা যেতে বসেছে। আজকে এইভাবে গরীব কৃষক অন্যায়ভাবে মরছে। আপনার মাধ্যমে জানাতে চাই যে তেলের অভাবে, ডিজেলের অভাবে

আজকে এই অবস্থা হয়েছে। আজকে গ্রামাঞ্চলে ফসল হচ্ছে না। গ্রামাঞ্চলে হাহাকার পড়ে গেছে। এর ফলে আজকে সবুজ বিপ্লব ব্যাহত হচ্ছে ও আমরা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে পারবো না।

**Shri Giasuddin Ahmed :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার আগের বক্তা যা বলেছেন সেই ডিজেল তেলের সমস্যার কথা বলতে চাই। আশা করি মন্ত্রী মহাশয় এ বিষয়ে দৃষ্টি দেবেন। নদীয়া জেলার চাঁপদা থানা এলাকায় কোন পাম্পসেট নেই। সেখানে সুষ্ঠু ভাবে ডিজেল তেলও পাওয়া যাচ্ছে না। সেখানে সুষ্ঠুভাবে ডিজেল তেল আগেও সাপ্লাই করা হয়নি। ফলে ঐ এলাকায় আমন ধানের ফসল নষ্ট হচ্ছে। সেখানে সারের অভাবে গম ও ধানের চাষ কম হচ্ছে। ধান ও গম চাষ কম হওয়ার জন্য চাষীরা তাঁদের সমস্ত শক্তি নিয়োগ করে বোরো ধানের চাষ করেছিল। কিন্তু সেখানে ডিজেল তেল গত ১৫ দিন ধরে পাওয়া যাচ্ছে না, সেখানে কেরোসিন তেল পাওয়া যাচ্ছে না, মবিল তেলেরও অভাব। কেরোসিন সেখানে তিনটাকা দরে বিক্রি হচ্ছে। মবিল ৫ লিটারের টিন যা আগে ২০ টাকা ছিল তার দাম ৬৫ টাকায় উঠেছে। এই অবস্থায় সেখানে বোরো ধান নষ্ট হয়ে যাচ্ছে। আজ নদীয়ায় দারুণ অবস্থার সৃষ্টি হয়েছে।

**Shri Harendra Nath Halder :**

মাননীয় স্পীকার স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। মুর্শিদাবাদ জেলার কাঁদি সাবডিভিসান কর্ডনিং এলাকা। এই কর্ডনিং এলাকায় ধানের পাচার হচ্ছে না বললে ভুল হয়। কিন্তু মুর্শিদাবাদ জেলার কাঁদি সাবডিভিসান এলাকার সাধারণ মধ্যবিত্ত চাষী সার, বীজ ও নিত্যপ্রয়োজনীয় জিনিষ কেনার জন্য যখন চাল বা ধান বিক্রি করতে যাচ্ছে কর্ডনিং এলাকার ভেতরে এক গ্রাম থেকে অন্য গ্রামে সে সময় আমাদের সরকারের স্বরাষ্ট্র বিভাগের অফিসার ইনচার্জ রাস্তায় ধরে তাদেরকে মিসার ভয় দেখাচ্ছে। তাদের ধান কেড়ে নিয়ে যাচ্ছে। তারা প্রতিবাদ করছে যে হয় ধান সিজের লিস্ট করুন কিম্বা আমাদের বিরুদ্ধে কেস দিন, কিম্বা পাশের ডি, পি, এজেন্টকে বিক্রি করুন। কিন্তু তা না করে তাদের বিরুদ্ধে মিসার ভয় দেখিয়ে তাদের চাল কেড়ে নিয়ে যাচ্ছে যার কোন হদিশ পাওয়া যাচ্ছে না। এই পরিস্থিতির পরিবর্তনের জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে দাবী জানাচ্ছি।

## LAYING OF RULES

### The West Bengal Zilla Parishad (Leave and Retirement of Staff) Rules, 1973

**Shri Subrata Mukhopadhaya** : Sir, I beg to lay before the Assembly the West Bengal Zilla Parishad (Leave and Retirement of Staff) Rules, 1973.

### Amendments to the West Bengal Panchayat Rules, 1958

**Shri Subrata Mukhopadhaya** : Sir, I beg to lay before the Assembly the Amendments to the West Bengal Panchayat Rules, 1958.

## Laying of Reports

### The Annual Report on the working and affairs of the West Bengal Agro-Industries Corporation Ltd. for the year 1971-72.

**Dr. Zainal Abedin** : Sir, I beg to lay the Annual Report on the working and affairs of the West Bengal Agro-Industries Corporation Ltd. for the year 1971-72.

**The Annual Report and Accounts of the West Bengal State Warehousing Corporation for the years from 1958-59 to 1969-70**

**Dr. Zainal Abedin** : Sir, I beg to lay the Annual Report and Accounts of the West Bengal State Warehousing Corporation for the years from **1958-59** to **1969-70.**

## FINANCIAL

**Budget of the Government of West Bengal for 1974-75**

### PART I

### VOTING ON DEMANDS FOR GRANTS

### DEMAND No. 62

**Major Heads : 320—Industries (Excluding Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Closed and Sick Industries), and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries).**

**Shri Tarun Kanti Ghosh** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,81,26,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "320—Industries (Excluding Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Closed and Sick Industries), and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)."

### DEMAND No. 64

**Major Head : 328—Mines and Minerals**

**Shri Tarun Kanti Ghosh** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 21,95,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "328—Mines and Minerals."

### DEMAND No. 75

**Major Head ; 500—Investments in General Financial and Trading Institutions**

**Shri Tarun Kanti Ghosh** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 15,00,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "500—Investments in General Financial and Trading Institutions."

### DEMAND No. 80

**Major Head : 526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)**

**Shri Tarun Kanti Ghosh** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 26,00,000 be granted for expenditure under Demand No. 80, Major Head : "526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)."

## DEMAND No. 82

### Major Head ; 530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)

**Shri Tarun Kanti Ghosh** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,10,00,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "530— Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)."

[3-10—3-20 p.m.]

মাননীয় স্পীকার স্যার, গত বছর এখানে যখন বাজেট মুভ করেছিলাম তখন আপনার কাছে জানিয়েছিলাম যে ৫১১ কোটি টাকার মতো ইনভেষ্টমেন্ট প্রপোজাল পশ্চিমবঙ্গ সরকারের কাছে এসেছিল। তারপর আপনি জানেন গত বছর দেশের মধ্যেই একটা অত্যন্ত দুরাবস্থা চলে গিয়েছে নানা কারণে। তা সত্ত্বেও আমি আপনার কাছে জানাতে পারি ওই ৫১১ কোটি টাকা যখন বলেছিলাম তারমধ্যে ৩১২ কোটি টাকার মতো কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছিলেন বিভিন্ন স্কিমে। আজকে আমি জানাতে পারি যে বাকি যে স্কিমগুলো ছিল কেন্দ্রীয় সরকার সবগুলো মঞ্জুর করে দিয়েছেন এবং ১-১-৭৪ পর্য্যন্ত যে পজিসান ছিল আমি তা জানাচ্ছি,

No. of pending proposals with the Govt. of India. 265 ; Investment involved 72 crores that means

লটোগেদার ১-১-৭৪-এ যে প্রপোজাল ছিল তা স্যাংসান হয়ে গিয়েছে এবং মোট ইনভেস্টমেন্ট এসটিমেট হল ৭৩৯ কোটি টাকার মতো। দু বছরের মধ্যে এই টাকা প্রপোজাল পাওয়া নিশ্চয় আমরা ইনভেষ্টমেন্টের দিক থেকে ভাল বলতে পারি। এ্যাপ্রুভ প্রপোজাল যেগুলো হয়ে গিয়েছে ২৭ প্রজেক্টস অন দি পাবলিক সেক্টার

in the joint Sector and 371 in the Private Sector.

আর যেগুলো পেনডিং ৪ প্রজেক্টস

the Public Sector, 15 in the joint Sector and 246 in the Private Secto r.

আমি আপনার কাছে জানাতে চাই যে ১৯৭২-৭৩ সালে ৪৯টি প্রজেক্টের কাজ হয়েছিল তাতে প্রায় ৭ কোটি টাকা ইনভেষ্টমেন্ট হয়েছে। ১৯৭৩-৭৪ সালে ৬৭টি ফ্যাক্টরী বা কোম্পানী হয়েছে তাতে কাজ হয়েছে ১১৮ কোটি টাকা এবং ৮০ কোটি টাকার ইনভেষ্টমেন্ট দেবার জন্য। ১৯৭৪-৭৫ সালে আশা করছি ৪৭টি প্রজেক্টে ইনভেষ্টমেন্ট হবে এবং তাতে টোট্যাল ইনভেষ্টমেন্ট হবে ৩৪ কোটি টাকা। ১৯৭৫-৭৬ সালের মধ্যে টোট্যাল ফ্যাক্টরী বা কোম্পানীতে টোট্যাল ইনভেষ্টমেন্ট হবে ৩৯ কোটি টাকা। আমি লেটার অফ ইনটেন্ট সম্বন্ধে কিছু বলতে চাই। এটা বেরিয়েছিল ১৯৭১ সালে। মোট ৬১টি লাইসেন্স পাওয়া গিয়েছে ১৯৭২ সালে পাওয়া গিয়েছে ৫০টি ১৯৭৩ সালে পাওয়া গিয়েছে ৪৫টি। কেউ কেউ বলেছেন কমে গেল কেন। আমি খোঁজ নিয়ে জেনেছি ১৯৭১ সালে যে ৮৬টি লাইসেন্স পাওয়া গিয়েছিল তারমধ্যে ২-৩ হচ্ছে যে কোম্পানীর টোট্যাল ক্যাপাসিটি যা টোট্যাল প্রোডাকসন যা অনুমোদনের চেয়ে বেশী করতো--সেটা রেগুলারাইজ করার ব্যাপারে যে এ্যাপ্লিকেসন করা হয়েছিল তার টু-থার্ড। এই হচ্ছে রিয়েল পোজিসন ১৯৭২-৭৩ সালে ৩১টির লাইসেন্স পাওয়া গিয়েছিল। তারপর লেটার অফ ইনটেন্টের ব্যাপার হচ্ছে ১৯৭১ সালে পাওয়া গিয়েছিল ৬১টি, ১৯৭২ সালে পাওয়া গিয়েছিল ৪৭টি, এবং ১৯৭৩ সালে আরও ৬৪টি। ১৯৭২ সালের চেয়ে ১৯৭৩ সালে হিসাব করে দেখলে দেখবেন প্রায় ৪০ পারসেন্ট ইনক্রিজ করেছিল লেটার অফ ইনটেন্টের দিক থেকে। ডিউরিং ১৯৭২-৭৩তে দেখবেন

5 new companies with an authorised capital of Rs. 49 5 crores were registered and during 1973-74, 482 new companies with an authorised capital of Rs. 344 crore were registered in this State.

গভর্ণমেন্ট অফ ইন্ডিয়া একটা সমীক্ষা করেছিলেন যে কোথায় কত চাকুরী হয়েছিল। সেই সমীক্ষা আমি দেখতে পাচ্ছি ১৯৭২-৭৩ সালে পশ্চিমবঙ্গে মেজর এন্ড মাইনর ইনডাষ্ট্রির মধ্যে নূতন চাকুরী হয়েছে ৬৫ হাজার তারমধ্যে ৩৪ হাজার হচ্ছে ইন দি প্রাইভেট সেক্টর।

This figure is higher than Maharastra even.

আপনি জানেন ওয়েষ্ট বেঙ্গল ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট করপোরেশন অনেকগুলি প্রোজেক্ট করবার চেষ্টা করছেন। যেমন টি, ভি, সেট, এ্যালয় ষ্টীল, নাইলোন, সিমেন্ট, টায়ার টিউব—এগুলি আপনারা জানেন। যেগুলি জানেন না সেগুলি আমি আপনাদের জানাচ্ছি যেমন স্কুটার, কুচবিহারে আমরা একটা সিগারেট ফ্যাক্টরীও করতে যাচ্ছি। একটা ওয়াচ ফ্যাক্টরী আমরা দার্জিলিংয়ে করতে যাচ্ছি যারজন্য আমরা হিন্দুস্থান মেসিন টুলস কোম্পানীর সঙ্গে আমরা আলোচনা করেছি। আমরা ঠিক করেছি তাদের সঙ্গে যোগাযোগে আমরা কাজ করবো। এবং এছাড়া নিউজপ্রিন্ট ফ্যাক্টরীর জন্য আমরা ৫৫ কোটি টাকার মত ধরে রেখেছি—আমরা প্রিন্টিং মেসিনেরও চেষ্টা করছি। এছাড়া যেটা গতকাল আমি আপনাদের বলতে পারিনি এখন আপনাদের বলছি যে আমরা ৬টি স্পীনিং মিল করতে চাই। পশ্চিমবঙ্গে প্রায় ৪ লক্ষ তাঁতী আছে, যারা তাঁত বুনে করে খায়।

[3-20—3-30 p.m.]

কিন্তু পশ্চিমবঙ্গে তাঁতের সূতার এত অভাব যে অনেক সময় তাঁতীভাইদের সূতো না দিতে পারার ফলে তাদের অবস্থা খুব সঙ্গীন হয়। সেইজন্য আমরা ঠিক করেছিলাম ৬টি স্পিনিং মিল করবো, ২৫ থাউজ্যান্ড স্পিন্‌ডিলস ইচ এই রকম করবো। এটা সবসুদ্ধ নিয়ে ১৮টি প্রোজেক্ট করতে চাচ্ছি ডবলিউ, বি, ডি, আই, সি, মারফত যার স্যাংসান্ড প্রোজেক্টের কষ্ট হচ্ছে ১৪০ কোটি টাকা এবং পেনডিং যা রয়েছে তার মূল্য প্রায় ১১০ কোটি টাকার মত এবং সবসুদ্ধ মিলিয়ে ২৫০ কোটি টাকার মত প্রোজেক্ট এই ডবলিউ, বি, ডি, আই, সি, এখন পর্য্যন্ত হাতে নিয়েছে বা নিতে যাচ্ছে, এটা আপনারদেরকে বলতে পারি। এছাড়া আপনাদের আরো বলি আমাদের পশ্চিমবঙ্গে গত কয়েক মাসের মধ্যে ১২টি মিনি ষ্টীল প্ল্যান্ট স্যাংসান করা হয়েছে। এক একটি মিনি ষ্টীল প্ল্যান্টে গড় পড়তা ১ কোটি টাকার মত খরচ হবে। এই ১২টি মিনি ষ্টীল প্ল্যান্টের মধ্যে কতকগুলিতে অলরেডি কাজ শুরু হয়ে গেছে এবং বাকিগুলিতে আমরা আশা করছি কিছুদিনের মধ্যেই কাজ শুরু হতে পারে। এই ১২টি মিনি ষ্টীল প্ল্যান্ট ছাড়াও আরো কতকগুলি হতে পারবে বলে আমরা আশা করছি। মোটামুটি ভাবে আমরা ৭২৬ কোটি টাকার প্রোজেক্ট হাতে নিয়েছি, এটা একটা রেকর্ড বলা যেতে পারে এবং এর মধ্যে জয়েন্ট সেক্টর প্রোজেক্টস অলরেডি এ্যাপ্রুভড় হয়েছে ১৪০ কোটি টাকার, কষ্ট অফ দি প্রাইভেট সেক্টর আন্ডারটেকিংস ৮৬ কোটি টাকা এবং ইনভেষ্টমেন্ট প্রোপোজালস ৫০০ কোটি টাকা ধরে নিতে পারেন, এই নিয়ে প্রায় ৭২৬ কোটি টাকার মত ইনভেষ্টমেন্ট প্রোপোজালস স্যাংসান্ড হয়েছে, আর কিছু আমাদের হাতে পেনডিং রয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে সবচেয়ে বড় সমস্যা বেকার সমস্যা, এটা আমরা সবাই জানি। এই বেকার সমস্যা দূর করবার জন্য আমরা যে যে ষ্টেপ নিচ্ছি তাতে এই ইনডাষ্ট্রি করলেই শুধু বেকার সমস্যা দূর হতে পারে না, এই ইনডাষ্ট্রিকে সেইখানে নিয়ে গিয়ে করতে হবে যেখানে বেকার সমস্যা রয়েছে। তার জন্য আমরা ঠিক করেছি যতটা সম্ভব ডিসেন্ট্রা-লাইজেসন অফ ইনডাষ্ট্রি করবো। সব কলকাতা সহরের মাঝখানে না করে, গ্রেটার ক্যালকাটায় না করে আমরা বিভিন্ন জায়গায় ছড়িয়ে দেব এবং সেইজন্য এই কিছুদিন আগেই আপনারা একটা বিল পাশ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন ওয়েষ্ট বেঙ্গল ইনডাষ্ট্রিয়াল ইনফ্রাষ্ট্রাকচার ডেভেলাপমেন্ট করপোরেশন মারফত আমরা যে ৮টি গ্রোথ সেন্টার শুধু করবো তা নয়, এর মারফত আমরা প্রত্যেকটি ডিষ্ট্রিক্টে একটি করে গ্রোথ সেন্টার গড়ে তুলব যেখানে মাঝারি এবং বড় শিল্প স্থাপিত হতে পারে এবং তার সঙ্গে একটি করে ইনডাষ্ট্রির লিষ্ট থাকবে কুটির ও ছোট শিল্পের জন্য, এদের ফিড করাবার মত বন্দোবস্ত যাতে করতে পারে। এছাড়া আপনারা জানেন বীরভূমে

আমাদের যে একটা সুগার মিল ছিল, সেটা বহুদিন বন্ধ হয়ে পড়ে আছে, সেই সুগার মিল চালুকরবার জন্য আমরা বন্দোবস্ত করেছি। এতে প্রায় ১ কোটি টাকার মত খরচ হবে। কিন্তু আমি আশা করছি সামনের এই উইন্টার ক্রাসিং সিজিনের মধ্যেই সুগার মিলটি চালু করতে পারব। এর মেশিনারি সারাবার জন্য যে যে যন্ত্রপাতি দরকার তার অর্ডার দেওয়া হয়ে গেছে, মেশিনারি আসছে এবং আমি আপনাদের কাছে এই আশা দিতে পারি যে এই সুগার মিলটি আমরা সামনের ক্রাসিং সিজিনের মধ্যেই চালু করতে পারব। এই সুগার মিলটির কাজ অলরেডি চালু হবার মত অবস্থায় আসার জন্য বীরভূমের প্রায় ৬০০ লোক কাজ পেয়েছে। আপনারা জানেন আমরা মিনারেল ডেভেলাপমেন্ট ট্রেডিং করপোরেশন করেছি এবং এই মিনারেল ডেভেলাপমেন্ট ট্রেডিং করপোরেশন মারফত আমাদের যে মিনারেল রিসোর্সেস আছে সেটাকে ইউজ করতে চাই, শিক্ষিত বাঙালী যুবকদের অর্থ সাহায্য দিয়ে কাজ করাতে চাই, তারই জন্য ৬০০র মত লোক কাজ করে উপার্জন করতে পারছেন এটা আমরা দেখতে পাচ্ছি। এছাড়া পশ্চিমবঙ্গে এমন একটা সময় ছিল যখন ইলেকট্রনিক্সের মধ্য দিয়ে পশ্চিমবঙ্গে অনেক অগ্রসর ছিল। ভারতবর্ষের ইলেকট্রনিক্সে ইনডাষ্ট্রির উৎপাদিত দ্রব্যের শতকরা ৮০ ভাগ পশ্চিমবঙ্গে উৎপন্ন হত। কিন্তু শেষ সমীক্ষায় দেখতে পাচ্ছি এখন মাত্র ৬ ভাগ তৈরী হয়। তাই একটা নতুন ইলেকট্রনিক্স ডেভেলাপমেন্ট করপোরেশন তৈরী করেছি, যার কাজ হবে বেকার বৈজ্ঞানিক, বেকার ইঞ্জিনিয়ার বা অন্যান্য যে সব যুবক রয়েছেন, যারা অর্থ নিয়োগ করতে পারবেন তাদের সর্বপ্রকারে সাহায্য করে ইলেকট্রনিক্স ইনডাষ্ট্রিতে পশ্চিমবঙ্গের একটা যে প্রতিভা রয়েছে তাকে ইউজ করে এর উন্নতি করতে পারব এবং বহু ছেলেকে চাকরি দিতে পারব। এর উন্নতি করতে পারবো, বহু ছেলে চাকরি পেতে পারবে। ইলেকট্রনিক ইণ্ডাষ্ট্রিজ একটা লেবার ইনটেন্সিভ ইণ্ডাষ্ট্রিজ, যার মাধ্যমে অনেক কাজ করা যায়। ঠিক তেমনি আর একটা জিনিষ আমরা করতে চাই সেটা হচ্ছে, ফারমাসিউটিক্যাল ডেভাল্পমেন্ট কর্পোরেশন, ঠিক ইলেকট্রনিকসের মতন। একটা সময় ছিল---২০ বছর আগে, যখন ভারতবর্ষে যত ফারমাসিউটিক্যাল ড্রাগস তৈরি হত তার শতকরা ৫০ ভাগ হত এই পশ্চিমবঙ্গে। কিন্তু আজকে সেই জিনিষটা চলে গিয়েছে মহারাষ্ট্র এবং গুজরাটে। তার কারণ ফরেন ইনভেস্টমেন্ট যতগুলি হয়েছে, জয়েন্ট ফরেন কোলাবোরেশান যতগুলি হয়েছে তা এদিকে হয়নি। তার কারণ মোরারজী ভাই এবং তৎকালীন মন্ত্রী যিনি ছিলেন তাঁরা ওয়েস্টার্ণ সাইড থেকে এসেছিলেন, সেই কারণে ঐ দিকে হয়েছে। আমরা এই ফারমাসিউটিক্যাল ডেভাল্পমেন্ট কর্পোরেশন করছি যাতে করে পশ্চিমবঙ্গকে তার ন্যায্য জায়গায় ফিরিয়ে আনতে পারি। আমরা বিশ্বাস করি এর দ্বারা আমরা খানিকটা এগুতে পারবো। পরিশেষে আমি বলব, আমাদের পাওয়ার সর্টেজ যদি না থাকে---আজকেই শুনছিলাম ১৭০ মেগাওয়াট কম, গ্রেটার ক্যালকাটা এরিয়ায়, আমাদের কোলকাতা শহরে ৫ পারসেন্ট স্টাটুটারী কাট করার পর আমাদের দরকার ৫৩০ মেগাওয়াট। আজকে সকালে যখন বিভিন্ন ইণ্ডাষ্ট্রিজ থেকে টেলিফোন পাচ্ছিলাম তখন সকালের ক্যাবিনেট মিটিং-এ পাওয়ার মিনিস্টারের কাছে শুনলাম এখন আমরা পাওয়ার পাচ্ছি ৩৬০ মেগাওয়াট। তার মানে ১৭০ মেগাওয়াট কম। আজকে যে আবহাওয়া আমরা পেয়েছি---ইনভেস্টমেন্টের আবহাওয়া ইত্যাদি---সেখানে যদি পাওয়ারের সর্টেজ আমরা বন্ধ করতে পারি তাহলে পশ্চিমবঙ্গে দ্রুত শিল্পায়নের পথে বিশেষ বাধা থাকবে না। আর তা যদি হয় তাহলে আমি বিশ্বাস করি পশ্চিমবঙ্গের বেকার সমস্যা পুরোপুরি না হলেও অনেকটা দূর করতে পারবো বা সে দিকে একটা বড় পদক্ষেপ নেওয়া সম্ভব হবে যদি আমরা কতগুলি মৌলিক সমস্যার সমাধান করতে পারি। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপাততঃ এই কথাগুলি বলে আমার এই বাজেট অনুমোদনের জন্য আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে নিবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-30—3-50 p.m.]

**Mr. Speaker** : All the cut motions are in order in respect of Demand Numbers 62, 64, 75, 80 and 82. They are taken as moved.

DEMAND No. 62

**Shri Harasankar Bhattacharyya** : That the amount of the Demand be reduced to Re. 1.

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Saroj Roy** : That the amount of the Demand be reduced by Rs. 1,000.

**Shri Ajit Kumar Basu** : That the amount of the Demand be reduced by Rs. 100.

**Shrimati Ila Mitra** : That the amount of the Demand be reduced by Rs. 100.

**Dr. Sk. Omar Ali** : That the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Netaipada Sarkar** : That the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Saroj Roy** : That the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced by Rs. 100.

DEMAND No. 64

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced to Re. 1.

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced by Rs. 100.

DEMAND No. 75

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced to Re. 1.

DEMAND No. 80

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced to Re. 1.

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced by Rs. 100.

DEMAND No. 80

**Shri Harasankar Bhattacharyya** : That the amount of the Demand be reduced to Re. 1.

(At this stage the House was adjourned for 20 minutes)

[ 3-55—4-05 p.m. ]

**Shri Saroj Roy :**

মাননীয় স্পীকার স্যার, একটু আগে মন্ত্রী মহাশয় যে বক্তব্য রাখলেন তাতে তিনি বললেন যে আমাদের এখানে অনেক বেশী কাজকর্ম পেয়েছে এবং তার একটা হিসাব তিনি দিলেন। আর একটা বললেন, কতকগুলি কাজ আমরা করবো। করবো কথাটা গতবারও বলেছেন এবারেও বললেন যে করবো। সেখানে ঘড়ির কারখানা করবেন। আবার প্রাইভেট সেক্টার-এ এলয় ষ্টীলটা করবেন, টি, ভি, সেট করবেন, নিউজ প্রিন্ট করবেন, ৬টি স্পিনিং মিলস্ করবেন এবং এতে বোধ হয় মোটামুটি ৭৫০ কোটি টাকা না কত তারা খরচ করবেন। এখন এইসব জিনিস থেকে একটা জিনিষ বেরিয়ে এল যেটা আমি পরে বলছি। এখন এই যে বাজেট দফাওয়ারী প্লেস্‌ড হল, এটাতো একটা প্রিন্সিপাল নিয়ে হয়েছে। এই যে প্রিন্সিপল এ বাজেট শঙ্করবাবু রেখেছেন, এই প্রিন্সিপল এ রেখে তিনি

বললেন যে সম্পূর্ণ ভিন্ন ধরণের বাজেট। একথা বলে আবার তক্ষুনি বললেম যে ভিন্ন ধরণটা কি? "শুধু মাত্র আর্থিক বরাদ্দ হিসাবে না দেখিয়ে সরকারী কার্য্যাবলি এবং কর্মসূচী হিসাবে দেখিয়ে বাজেটের পদগুলিকে ঢেলে সাজান হয়েছে"। বোঝা গেলনা কিভাবে একদিকে ঢেলে সাজাবেন আবার লাষ্ট এ বললেন যে কর্মভিত্তিক বাজেট পরিকল্পনা ইত্যাদি বাস্তবে রূপায়িত হবে। এখন এই হল পলিসি যার ভিত্তিতে আজকে বাজেট ও অন্যান্য দফাওয়ারী বাজেট প্লেসড্ হবে। যদি আমরা বলি, এই যে কর্মভিত্তিক না কি একটা বললেন, সেখানে যেমন একজায়গায় বলতে গিয়ে বললেন আমাদের শিল্পগুলি হবে কৃষি ভিত্তিক। প্রথমে একটা কথা বলতে চাই, আজকে বাজেট প্লেসড্ করতে গিয়ে শ্রীঘোষ বললেন, আমাদের কর্মভিত্তিক হলে অনেক লোকের সেখানে কাজকর্ম দেওয়া যাবে। এই প্রসঙ্গে একটা কথা বলা দরকার যে, এটা শুধু তাঁর এবছরের বক্তব্য নয়, গতবারও এই বক্তব্য ছিল। পশ্চিমবাংলায় দেখা যাচ্ছে ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায় বেকারের সংখ্যা বেড়েছে এবং আরো বেড়ে চলেছে, এটা হল সরকারী হিসাব। এখন এদের একটা জিনিষ যদি দেখান হয় ---যদি প্রমান দিতে পারেন তো ভাল---এই যে সমস্ত ভিত্তিক কথা বলেছেন, কৃষি ভিত্তিক মূলত তাদের ইণ্ডাষ্ট্রিগুলি গ্রো করাবেন এবং সেটার ভিতর দিয়ে ইণ্ডাষ্ট্রি এবং কৃষি একসঙ্গে উন্নত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা ছোট কথা আপনার মাধ্যমে রাখতে চাই। আপনারা যে সমস্ত ইণ্ডাষ্ট্রিয়াল গ্রোথ সেন্টার করেছেন, এগ্রিক্যালচারাল গ্রোথ সেন্টার করেছেন, এগুলির কোথাও কোন কো-ওরডিনেসান আপনারা দেখাতে পারবেন, কারো সঙ্গে আপনাদের সম্পর্ক আছে? আমি শুধু আপনার কাছে একটা ছোট্ট ঘটনা দিচ্ছি। হলদিয়া বন্দরে যে একটা গড়ে উঠেছে ইণ্ডাষ্ট্রিয়াল গ্রোথ সেন্টার, তার ধারে পাশে কি হয়েছে? তার ধারে পাশে কি এগ্রিক্যালচারাল গ্রোথ সেন্টার হয়েছে? কিছু হয়নি। গ্রামাঞ্চলের ভিতরে কি হয়েছে? তমলুক আর কোলাঘাটায় ব্রিক ফেক্টরি হয়েছে, এগুলি করার জন্য, আমি জানিনা, সেটাকে এরা বলবেন কিনা দেট্ ইজ আওয়ার এগ্রিক্যালচারাল গ্রোথ সেন্টার। গ্রামাঞ্চলে কৃষকদের বা গ্রামাঞ্চলের বেকারদের কাজ দেবেন। সেখানে এই যদি বলেন, এই রকম যদি একটা গোঁজামিল দেন তাহলে কিছুই হবে না। এই যে ব্রিক ফিল্ড করছেন, তাতে সাময়িক কিছু কাজ হবে। কিন্তু মূলতঃ লক্ষ্য হ'ল সেখানে বাড়ীঘর হবে তার জন্যই এটা করা হচ্ছে। কিন্তু এটাকে কখনই বলা যায় না ইণ্ডাষ্ট্রিয়্যাল গ্রোথ সেন্টার এর সঙ্গে এগ্রিকালচারাল যে সমস্ত গ্রোথ সেন্টার, সেই রকম জিনিস কোথাও কোন রকম ভাবে গ্রো করে উঠছে না। লাষ্ট ইয়ারে খড়গপুরে যে গ্রোথ সেন্টার হয়েছে, তার ধারে কাছে কোন পরিকল্পনা কি আছে? সেই জন্য মোটামুটি কথা হ'ল পলিসির কোন চেঞ্জ হয়নি। আমি ১৯৫২ সাল থেকে দেখছি যে পলিশি চলছে তার থেকে এক ইঞ্চিও বদলায়নি। আজকে যেটা এখানে সব চেয়ে বড় করে তুলে ধরা হয়েছে যে সারা বিশ্বে যে সমস্ত ধনতান্ত্রিক দুনিয়ায় প্রচণ্ড ভাবে যে সঙ্কট দেখা দিয়েছে, ভারতবর্ষ তার থেকে বাদ পড়েনি। ভারতবর্ষেও সেই সঙ্কট বর্ত্তমান। তাহলে এটাই যদি লক্ষ্য হ'ত, আজকে ধনতান্ত্রিক দুনিয়ায় যে সঙ্কট যার সঙ্গে এখানে মাননীয় মন্ত্রী মহাশয় শঙ্কর ঘোষ তিনি যখন পলিশি ষ্টেটমেন্ট দিয়েছেন, তিনি যেখানে পরিষ্কার স্বীকার করেছেন ভারতে মূল্য বৃদ্ধি পৃথিবীর মূল্য বৃদ্ধির একটা অঙ্গ, এই যে সঙ্কট, এই সঙ্কট থেকে যদি বেরিয়ে আসতে হয় তাহলে আপনার এই পলিশির দ্বারা কি হবে? সেই জন্য আজকে ইণ্ডাষ্ট্রিয়াল পলিশি সেই রকম ভাবে হওয়া উচিত। সেদিক থেকে কোন রকম কিছু এরা করলেন না। আজকে বলা হচ্ছে এত টাকা দিয়েছি, অত টাকা দিয়েছি এবং সেখানে ইনফ্রাষ্ট্রাকচার-এর কথাও উঠেছিল। গত বছরের ভিত্তিতে ইনফ্রাষ্ট্রাকচার-এর অবস্থা কি হয়েছিল দেখুন। আটটা ইণ্ডাষ্ট্রি হবে বলেছিলেন, পাঁচটা সূতিকাগারেই মারা গেছে এবং তিনটির সম্বন্ধে আমরা খবর পেয়েছি খবরের কাগজের মাধ্যমে। তারপর এবার আমরা আবার দেখলাম ইন-ফ্রাষ্ট্রাকচার সম্বন্ধে যেটা এসেছে, সেখানে বোধ হয় ১৬টা করার কথা। তাহলে এটা কি হ'ল? গত বছরেরগুলো যখন এই ঘটলো, সেখানে এবার এটা কি ব্যাপার ঘটলো। আমি এই ব্যাপারে পরিষ্কার ভাবে বলতে চাই। পলিশির কোন চেঞ্জ হয়নি। কি করে প্রাইভেট ক্যাপিট্যালকে এরা সাহায্য করবেন, কি ভাবে এরা প্রাইভেট ক্যাপিট্যালিষ্ট-কে

পুষ্ট করবেন এবং আজকে সমাজ ব্যবস্থায় প্রাইভেট ক্যাপিট্যাল যখন একচেটিয়া রূপ নিচ্ছে সমগ্র দিক থেকে, সঙ্কট সৃষ্টি করছে, আমি তার একটা প্রমান পরিষ্কার ভাবে আপনার সামনে রাখতে চাই। ইনফ্রাণ্ট্রাকচার সম্পর্কে শুনুন, গত বছর কিছু হ'ল না। আপনারা বোধ হয় নিশ্চয়ই জানেন যে নভেম্বর ১৯৭৩ সালে সেন্ট্রালে একটা বিল সংশোধিত হয়, সেখানে বলা হয় যে অনগ্রসর এলাকায় যারা পুঁজি বিনিয়োগ করবেন তাদের আগামী ১০ বছরে কর যোগ্য লভ্যাংশের ২০ শতাংশ ছাড় দেওয়া হবে। একটা সম্পদের পাহাড় আরও যাতে জমে তার একটা রাস্তা খুলে রেখে দেওয়া হ'ল এই ইনসেন্টিভ দেবার নামে। এটা পাশ হ'ল ১৯৭৩ সালের নভেম্বর মাসে। এই রকম একটা বিল যখন গভর্ণমেন্ট থেকে পাশ করে দিয়েছেন তাহলে তারা এবারে আসবেন এবং এর পরিণাম কি হবে, যেটুকু ক্যাপিট্যাল আমরা দেবো, তারপর তাদের ক্যাপিট্যাল সেখানে তারা দেবেন এবং তারপর তাদের করযোগ্য লভ্যাংশের ২০ শতাংশ সেখানে ছাড় দেওয়া হবে ইজ ইট ইনসেন্টিভ? কমন পিপলের ঘাড়ের উপর শোসন যন্ত্র বসিয়ে দিয়ে ধনীকে আরও ধনী করার রাস্তা এবং তারই জন্য এই বিল পাশ হয়নি কি?

আজকে যে প্রচেষ্টায় ইন্ডাস্ট্রিয়েলাইজেশন হচ্ছে, ইংলন্ডে আজকে কি হচ্ছে সে খবর রাখেন? আজ কত বড় ক্রাইসিস সেখানে, রাজনৈতিক ক্রাইসিস সেখানে এসে দাঁড়িয়েছে, ভারতবর্ষের অবস্থটা কি হবে? এই অবস্থায় পলিসি চেঞ্জ কোন দিক থেকেই হয়নি। আর একটা আইন হচ্ছে, আপনি নিশ্চয়ই জানেন স্পীকার স্যার, এই ইন্ডাস্ট্রিয়্যাল লাইসেন্স নীতির ফলে কি হচ্ছে? যখন বলাহচ্ছে বেসরকারী পুঁজি বিনিয়োগ করা হবেনা তখন আজকে এই অবস্থা দেখে দুঃখ হয়, বেদনা লাগে, যুক্তি দেখানো হচ্ছে বেসরকারী পুঁজির ক্ষেত্রে লাইসেন্স দেওয়ার ব্যাপারে এবং তাতে সংকটের কথা বলা হচ্ছে। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে কেন এই ক্রাইসিস, কেন এই সংকট, এই সংকটের বেসিক কি? অর্থনীতির জন্য সংকটের সৃষ্টি হচ্ছে, সেটা যদি না বলেন তাহলে নিজেদের ধোঁকা দেওয়া হয়, দেশকে ধোঁকা দেওয়া হয় এবং পিছনের দরজা দিয়ে ধনীকে আরো ধনী করার রাস্তা নেওয়া হয়। ইন্ডাস্ট্রিয়্যাল ইনফ্রাস্ট্রাকচার করা হচ্ছে, এ বিষয়ে যদি খোঁজ খবর নেওয়া যায় তাহলে দেখা যাবে গত বারে যেগুলি হয়েছে সেগুলি কিছু কন্ট্রাকটার নিয়েছে, কাজ কিছুই হয়নি মাঝখান থেকে টাকার সর্বনাশ হয়ে গেল। এটা হচ্ছে মানুষের অভিজ্ঞতা, শুধু অভিজ্ঞতা নয় ওরা যেটার স্বীকৃতি দিয়েছিলেন, সেটার কি করলেন? কয়েকদিন আগে লেবার মিনিষ্টার স্বীকার করেছিলেন কয়লা জাতীয়করণ করে একচেটীয়া পুঁজির লাভ হয়ে গেল। তিনি স্বীকার করেছেন সে নোট আমার কাছে আছে। একচেটীয়া পুঁজির লাভ হলো এই বলে তিনি বলছেন যে শ্রমিকদের একটু কনসাস হওয়া দরকার, শ্রমিকদের একটু কনসাসনেস আসা দরকার। তারপর তিনি এই বছর বাজেট বক্তৃতার সময় বললেন যে আমরা যদি ১ কোটি টাকা খরচ করি তাহলে ১ লক্ষ লোকের কাজ হবে। কয়লা থেকে ন্যাপথা, ন্যাপথালিন কারখানা করবেন ইত্যাদি। মাঝখান থেকে সমস্ত ব্যবস্থাগুলি ধনীদের হাতে চলে গেল। আজকে সংকট যদি বুঝেই থাকেন তাহলে আমি জিজ্ঞাসা করি যারা ছিল মালিক ব্যবসায়ী তাদের হাতে এটা চলে গেল কি করে? একটু আগে ঐ দিকের বন্ধু অত্যন্ত বেদনার সঙ্গে বললেন যে কাঁচা কয়লা ছিল ৪/৫ টাকা, সেটা আজকে ১৮/১৯ টাকা হয়েছে এবং মানুষকে এটা কিনতে হচ্ছে। এই বিষয়ে আজকে আপনি কি করছেন? ভারবর্ষের একজন বড় ট্রেড ইউনিয়নিষ্ট তিনি বললেন আজকে কয়লার সেকেন্ড টেক ওভারের সময় এসেছে--কমরেড ডাঙেগ বলেছেন। কিন্তু সেখানে আজকে কি হচ্ছে, না, শ্রমিকদের ধোঁকা দিয়ে চলেছেন দিনের পর দিন। আপনারা শ্রমিক নেতাদের সঙ্গে বৈঠক না করে করছেন চেম্বার অফ কমার্সের সঙ্গে বৈঠক। আপনারা চেম্বার অফ কমার্সের সঙ্গে বৈঠক করবার সময় পান, কিন্তু শ্রমিক নেতাদের সঙ্গে বৈঠক করবার সময় পান না। যখন এই সেকেন্ড টেক ওভার সম্বন্ধে সমস্ত শ্রমিক নেতারা বললেন, আই, এন, টি, ইউ, সি, সমেত। তারা বললেন যে এটা না হলে কোন কিছুই হয় না, ধনীদের হাতে তুলে দেওয়া ছাড়া। এই পলিসি যদি চেঞ্জ না করেন তাহলে কিছুই হতে পারে না। গতবার বলা হলো ১ কোটি টাকার বাই-প্রোডাকটের কারখানা হবে এবং এই কথা আপনি গত বার বলেছিলেন।

[4—4-15 p.m.]

কিন্তু তা পারলেন না কেন তা হাউসের সামনে রাখা উচিৎ ছিল। আজ বললেন আমি ঘড়ি ইত্যাদি করব। আমার কাছে লম্বা তথ্য ও সাজেসান অনেক আছে যেগুলি দেবার আর সময় নেই। কিন্তু যেগুলি হাতের সামনে আছে তারমধ্যে চামড়ার কেস হাত দেবারও এ সম্পর্কে একজন কেন্দ্রীয় মন্ত্রীও সাজেসান দিয়েছিলেন। সেখানে বহু বেকারের কাজ হোত। ভারতের ৩টা সেন্টারে এই কাজ হয়--ইউ, পি, ওয়েণ্টবেঙ্গল, মাদ্রাজ। সময় হয়ে গেছে বলে একটা কথা বলব এ্যালয় ষ্টীল কারখানা সম্পর্কে। আপনি প্রাইভেট ও এ্যালয় ষ্টীল কারখানা করবেন। কিন্তু এ্যালয় ষ্টীল সম্পর্কে যে প্রাইভেট সেকটর আছে তাকে বাড়ানোর সম্পর্কে কি করলেন? আপনি বললেন এটা দিল্লীর ব্যাপার। দুর্গাপুর এ্যালয় ষ্টীল কারখানা বাড়াননি। কারণ আপনারা প্রাইভেট সেক্টরের স্বপ্ন দেখছেন। ছোটছোট কারখানার মাধ্যমে বলছেন ভাল কাজ করাবেন। কিন্তু তারা একচেটিয়া পুঁজির সামনে দাঁড়াতে পারছে না এবং আপনারা ব্যাঙ্কের মাধ্যমে একচেটিয়া পুঁজিকেই সাহায্য করছেন। তাই বলছি আপনাদের পলিসির কোন চেঞ্জ নেই। পলিসির চেঞ্জ যদি করতে হয় তাহলে বড়বড় শিল্পকে জাতীয়করণ করুন। অন্যান্য শিল্পের পরিচালনভার শ্রমিকদের হাতে দিন। কাঁচামাল সরবরাহের ব্যবস্থা সরকারীভাবে করুন এবং বন্টনের ব্যবস্থা সরকারীভাবে করা উচিৎ। দেশের প্রয়োজনে কোথায় কোন ইন্ডাষ্ট্রিস কেমন ভাবে করবেন তার দায়িত্ব যদি না গ্রহণ সরকারীভাবে করেন তাহলে দেশের লোক সাফার করবে।

**Shri Mrigendra Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার আজকের চিত্র একটা সর্বগ্রাসী সঙ্কটের চিত্র। পশ্চিমবাংলার লক্ষ লক্ষ যুবক যারা বিরাট শ্রমশক্তি নিয়ে আজ দেশ গঠনের কাজ এগিয়ে আসতে পারত আজতারা হতাশ হচ্ছে। বেকার সমস্যার সমাধান শ্রম দপ্তরের দ্বারা হয় না। এই সমস্যার সমাধান একটা দপ্তরের দ্বারা হয় সেটা হল শিল্প দপ্তর। শিল্প দপ্তরই পারে পশ্চিমবাংলার এই সমস্যার সমাধান করতে। দীর্ঘ ২ বছর এই সরকার পশ্চিমবাংলার শাসনভার গ্রহণ করেছেন এরমধ্যে এমন কথা বলা যায় না যে ২ বছরের মধ্যে আমরা একেবারে বসে ছিলাম এটা বলতে যেমন আটকায়, তেমনি একথাও বলা যায় না যে এই রাজ্য উল্লেখযোগ্য কোন অগ্রগতির সংবাদ ঘোষণা করছে। বরং একথা বলা যায় পশ্চিমবঙ্গ এই সঙ্কট ঘাড়ে নিয়ে খোঁড়াতে খোঁড়াতে এগিয়ে যাচ্ছে। এবিষয়ে শিল্প দপ্তর যে ভূমিকা নিয়েছে তাতে গত বছরের তুলনায় একটা সবুজ আলো থাকলেও চাঁদের কলঙ্কিত অন্ধকার এখানে সবচেয়ে বেশী স্পষ্ট। পশ্চিমবাংলার তরফ থেকে দিল্লীর কাছে কোন উল্লেখযোগ্য আবেদন আমরা করতে পারিনি। পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকারের যে আচরণ দীর্ঘ ২ বছর পরে এই বিধানসভায় সেকথা বলার প্রয়োজন আছে। আজ পশ্চিমবাংলায় যে শিল্প সম্ভবনা হতে পারত কেন্দ্রীয় সরকারের উদাসীন্যের ফলে এই সম্ভবনা ব্যহত হচ্ছে। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যেভাবে ইন্ডাষ্ট্রিয়্যাল লাইসেন্স ইসু করা হয়েছে তাতে পশ্চিমবঙ্গকে বঞ্চিত করা হয়েছে। তার উপর পশ্চিম-বঙ্গের যেসব নিজস্ব সম্পদ ছিল সেই সম্পদও কাজে লাগান সম্ভব হয়নি, তার কারণ হল পশ্চিমবঙ্গ আজকে অন্ধকারে নিমজ্জিত। গত সপ্তাহে ১০০ ঘন্টা ইলেকট্রিসিটির অভাব পশ্চিমবঙ্গে চলেছে, কলকারখানায় যে উৎপাদন হওয়ার সম্ভবনা ছিল সেই উতপাদনও সম্ভব হয়নি। সামনে বিরাট একটা সঙ্কট এসে দাঁড়িয়েছে, আমরা জানিনা এই সঙ্কট থেকে পশ্চিমবঙ্গ বাঁচবে কিনা। এখনও আস্থা রাখি ভরসা রাখি পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রীর উপর, তিনি পশ্চিমবঙ্গের তরফ থেকে বারবার দিল্লীর কাছে গিয়ে আমাদের দাবি তুলে ধরেন, আমাদের দাবি যথাসম্ভব আদায় করে নিয়ে আসতে পারেন। ইতিহাসে অভূতপূর্ব নজীর সৃষ্টি করে ফাইনান্স কমিশনের কাছ থেকে পশ্চিমবঙ্গের প্রাপ্য আদায়ের সংগ্রামে মুখ্যমন্ত্রী একটা নজীর সৃষ্টি করেছেন। জানি না মুখ্যমন্ত্রী ভবিষ্যতে আরো জয়ী হবেন কিনা। গত বছরের তুলনায় এ বছরে পশ্চিমবঙ্গে সুসংবাদ একটা টেলিভিসানের কারখানা হবে, আমরা টেলিভিসান দেখতে পাব। আর কোন জায়গায় উল্লেখযোগ্য অগ্রগতি পাওয়া

যাচ্ছে না। অটোমোবাইল টায়ারের ক্ষেত্রে কোলাবোরেশান হয়েছে ডানলপের সঙ্গে, সব ঠিক, কিন্তু কেন্দ্রীয় সরকার সবুজ সঙ্কেত দেননি। নাইলন ইয়ার্ন ফ্যাক্টরীর জন্য বাঁকুড়ায় জায়গা ঠিক, নেগোসিয়েসান চলছে। স্ল্যাক সিমেন্ট বিড়লার দুর্গাপুরে তরতর করে এগিয়ে চলেছে, সাহু-জৈন এগিয়ে চলেছে, স্ল্যাক সিমেন্ট ফ্যাক্টরীর কাজ এগোচ্ছে, দুঃখের বিষয় ইন্ডাষ্ট্রিয়্যাল ডেভলপমেন্ট করপোরেশানের সঙ্গে এখনও আলোচনা চলছে।

"কত সন্ধ্যায় লেনদেন হল, কত রাত্রির চুক্তি
তবুও সুদূর উষার অঙ্কে ঘুমাও সূর্য্য মুক্তি।"

আমরা দেখতে পাচ্ছি স্কুটার ফ্যাক্টরী সেও আলোচনা চলছে। হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল কমপ্লেকসের কাজ যেটা চলছিল, ইন্ডাষ্ট্রিয়্যাল এস্টেটের কাজ, ইন্ডাষ্ট্রিয়ালাইজেসানের কাজের গত বছরে যে রেট অফ প্রগ্রেস ছিল সেই রেট অফ প্রগ্রেস আরো কমে গেছে, এগোতে পারেনি। কয়লার যে বিপুল সম্ভবনা ছিল, আজও সমগ্র বিশ্বে পেট্রোলিয়ামের ঘাটতির ফলে পশ্চিমবঙ্গ এবং বিহারের মধ্যবর্তী অঞ্চলে কার্বো-কেমিক্যাল কমপ্লেক্সের যে সম্ভবনা ছিল পশ্চিমবঙ্গের শিল্প দপ্তর সেই সম্ভবনাকে কতটা খতিয়ে দেখেছেন সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয়ের মুখ থেকে আমরা কিছু শুনলাম না। আমরা নতুন কিছু চেয়েছিলাম, পুরান নড়বড়ে খবর নেবার জন্য এই বিধানসভায় আমরা আসিনি। আমরা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে গত কয়েক মাসে ইন্ডাষ্ট্রিয়্যাল লাইসেন্সের ক্ষেত্রে লেটার অফ ইন্টেন্টের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের প্রতি কি ভীষণ অবিচার করা হয়েছে তার কয়েকটি নজীর তুলে ধরব। ফেব্রুয়ারী-মার্চে ইন্ডাষ্ট্রিয়্যাল লাইসেন্স মোট ইসু করা হয়েছিল ৩১টি, তার মধ্যে মহারাষ্ট্র পেয়েছে ৮টি, পশ্চিমবঙ্গ পেয়েছে ৪টি, অন্যান্য রাজ্য কিছু কিছু পেয়েছে। দুঃখের বিষয় সেখানেও আমরা দেখতে পাই পশ্চিমবঙ্গ থেকে পশ্চিমবঙ্গের ২টি ইন্ডাষ্ট্রিয়্যাল লাইসেন্স মহারাষ্ট্রকে দেওয়া হয়েছে। তারমানে পেল ৪টি, তার ২টি চলে গেল। দ্বিতীয় ক্ষেত্রে ফেব্রুয়ারী-মার্চ ১৯৭৩ সালে দেখতে পাচ্ছি লেটার অফ ইন্টেন্টের ক্ষেত্রে মহারাষ্ট্র যেখানে পায় ৩টি, পশ্চিমবঙ্গ সেখানে পায় ১টি ফোর্ট উইলিয়াম কোম্পানি এবং পশ্চিমবঙ্গ থেকে একটা বড় শিল্পের লেটার অফ ইন্টেন্ট দেওয়া হয়েছে মহারাষ্ট্রে যার নাম হল মেসার্স টাটা ফিউয়েল। এপ্রিল মাসে ইন্ডাষ্ট্রিয়্যাল লাইসেন্স যেখানে মহারাষ্ট্র পেয়েছে ১১টি, সেখানে পশ্চিমবঙ্গ পেয়েছে ২টি। এই ২টির মধ্যে আবার পশ্চিমবঙ্গের নিজস্ব একটা কারখানা যার সেকেন্ড ইউনিট তৈরি করবার জন্য টিন প্লেস কোং লিমিটেডকে কলকাতা থেকে বিহারে ইন্ডাষ্ট্রিয়্যাল লাইসেন্স দেওয়া হয়েছে। এপ্রিল ১৯৭৩ সালের খবর ইন্ডাষ্ট্রিয়্যাল লাইসেন্সে ওয়েস্ট বেঙ্গল পায় ৬টি, মহারাষ্ট্র পায় ১৭টি এবং অন্যান্য রাজ্য ৭।৮টি করে পায়। পশ্চিমবঙ্গে যাদের নিজস্ব কারখানা আছে তাদের সেকেন্ড ইউনিট করবার জন্য লাইসেন্স সিফ্‌ট করতে দেওয়া হয়েছে বি, এন, পাটোরিয়াকে কলকাতা থেকে দিল্লীতে কারখানা করার জন্য। সিফ্‌ট হয়েছে বি, কে, কাবাডিয়ার কসটিক সোডার কারখানা, পশ্চিমবঙ্গে ফার্স্ট ইউনিট, সেকেন্ড ইউনিট রাজস্থানে করবার জন্য ইন্ডাষ্ট্রিয়্যাল লাইসেন্স দেওয়া হয়েছে। আর একটা দেওয়া হয়েছে ডানলাপ টায়ারকে যাদের পশ্চিমবঙ্গে প্রথম ইউনিট, সেকেন্ড ইউনিটের লাইসেন্স দেওয়া হয়েছে তামিলনাড়ুতে। অর্থাৎ পশ্চিমবঙ্গ ৬টি পাচ্ছে, আর ৪টি'র ক্যাপিট্যাল পশ্চিমবঙ্গ থেকে অন্য রাজ্যে নিয়েগিয়ে করার সুযোগ করে দিচ্ছে কেন্দ্রীয় সরকার। সেকেন্ড লেটার অফ ইন্টেন্টের ক্ষেত্রে দেখছি মহারাষ্ট্র সেপ্টেম্বর, ১৯৭৩ পর্যন্ত পেয়েছে ১৭টি এবং পশ্চিমবাংলা পেয়েছে ৭টি। তারমধ্যে আবার দেখছি পশ্চিমবাংলার শিল্প থেকে ৩টি শিল্পকে সেকেন্ড ইউনিট করবার জন্য দেওয়া হয়েছে। একটি দেওয়া হয়েছে শালিমার অয়েলকে, একটি দেওয়া হয়েছে গেস্টকিন উইলিয়ামকে এবং একটি দেওয়া হয়েছে জে, স্টোনকে। এছাড়া গ্যানজেজ ম্যানুফ্যাকচারিং তাদের দেওয়া হয়েছে বিহারে। কোলকাতা থেকে আর একটিকে কেরালায় দেওয়া হয়েছে। এদের ফার্স্ট ইউনিট এখানে এবং সেকেন্ড ইউনিট পশ্চিমবাংলার বাইরে দেওয়া হয়েছে। ১৯৭৩ সালের ফেব্রুয়ারী মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত যতগুলি লেটার অফ ইন্টেন্ট দেওয়া হয়েছে তাতে দেখছি পশ্চিমবাংলা যেখানে পেয়েছে ৫টি অন্যান্যরা সেখানে ডাবলের বেশী পেয়েছে এবং মহারাষ্ট্র সবচেয়ে বেশী পেয়েছে। আমাদের এখানে যে সমস্ত কারখানা রয়েছে সেইসব কারখানার সেকেন্ড

ইউনিট করবার জন্য লেটার অফ ইনটেন্ট অন্য রাজ্যে দেওয়া হয়েছে। আমরা পেলাম ৪টি কিন্তু চলেগেল দুটি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শিল্পমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন কেন্দ্রীয় সরকারের কাছে এই কথাটি তুলে ধরেন যে, যারা এই রাজ্য থেকে সরবার চেষ্টা করছে কোলকাতায় যেন তাদের ট্রেডিং অফিস বন্ধ করে দেন। আমরা তাদের ট্রেডিং অফিস এখানে চালাতে দেব না। পশ্চিমবাংলার শিল্প আজকে খোঁড়াতে খোঁড়াতে চলছে, পশ্চিমবাংলার ভাগ্য আজ বিপর্যস্ত একথা আপনার মাধ্যমে সরকারের কাছে নিবেদন করে আমার বক্তব্য শেষ করলাম।

[4-15—4-25 p.m.]

**Shri Akshay Kumar Kolay :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিল্পমন্ত্রী মহাশয় তাঁর ভাষণে যে বক্তব্য আমাদের কাছে রাখলেন সেটা সত্যই প্রশংসার কথা। ইতিমধ্যে আমাদের দেশে যে শিল্প তৈরী হতে চলেছে সেটাকে যদি বাস্তবে রূপায়ন করতে পারেন এবং শীঘ্র যদি করতে পারেন তাহলে আমি বলব এতবড় কাজ কেউ করতে পারেননি। নূতন শিল্পের কথা বলতে গিয়ে আমি কতকগুলি কথা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে পেশ করছি। পশ্চিমবাংলায় যেসব কলকারখানা আছে তাতে দেখছি এই পাওয়ার ফেইলইওরের জন্য এবং র' মেটেরিয়্যালস-এর অভাবের জন্য সেই সমস্ত কলকারখানায় যেসব শ্রমিকরা কাজ করে তারা পুরো পয়সা পায় না। এমনও দেখা গেছে সপ্তাহে তারা যে পয়সা পান সেটা সপ্তাহ শেষ হতে না হতেই ফুরিয়ে যায় এবং তারফলে বাইরের সুদখোরদের কাছ থেকে সুদে টাকা নেন। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি এই যে বৈদ্যুতিক গোলমাল রয়েছে, এই যে র' মেটেরিয়্যালস্-এর অসুবিধা রয়েছে সেগুলি নিয়ে চেম্বার অফ কমার্সের সঙ্গে মিটিং করুন এবং যে জিনিসগুলি লাইসেন্সের মাধ্যমে আসে সেগুলি কেন পাচ্ছেন না বা বেসিং মেটেরিয়্যালস্, ক্যামিক্যালস এবং অন্যান্য জিনিস যেগুলি আমাদের পশ্চিমবাংলার শিল্পের জন্য প্রয়োজন সেগুলি যাতে ফেয়ার প্রাইসে পাওয়া যায় তারজন্য তৎপর হন। আমার কাছে শিল্পের যে খবর আছে তাতে দেখছি বোম্বে এবং বাইরে যেসব কারখানা আছে তাদের প্রোডাক্ট আমাদের পশ্চিমবাংলায় আসে এবং তাদের বেনামী ফার্মের মাধ্যমে ৩।৪ গুণ বেশী দামে এখানে বিক্রয় করে। আমাদের এখানে যেসব মাঝারি এবং ছোট কলকারখানা আছে তাদের উচ্চমূল্যে এগুলি কিনতে হয় এবং তারা ফিনিসড গুডস্ বাজারে বিক্রয় করতে পারে না। কাজেই আমি শিল্পমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি এইসব প্রোডাক্ট যেগুলি বাইরে থেকে এখানে আসে তার ডিস্ট্রিবিউসন চ্যানালাইজ করুন কারণ বেনামদার লোকেরা এক টাকার মাল চার টাকায় বিক্রি করে মুনাফা করছে এবং মানুষরা সেগুলি কিনছে। এবং সেই জিনিস কিনে আবার তারা দাম বাড়ায়, এই রকম একটা ভিসিয়াস সারকেল তৈরী করে তারা চলেছে। আপনার মাধ্যমে স্যার একটা উদাহরণ দিই, আমাদের পেপার মিল আছে তাতে ফেয়ার প্রাইস গভর্ণমেন্ট দাম বেঁধে দিয়েছে তাতে পাওয়া যায় না। সুতরাং স্কুল কলেজের বই যারা প্রেসে ছাপায় তার দাম না বাড়িয়ে কি করবে। তাও আবার কাগজ পাওয়া যাচ্ছে না। সেজন্য শিল্পমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যে পেপার ডিস্ট্রিবিউশানটা তিনি নিজের হাতে নিন। এবং দেখুন যেসব ছোট ছোট প্রেস এবং পাবলিশার আছে তারা যাতে ফেয়ার প্রাইজে পেপার পান। আরো নতুন যেসব শিল্প গড়তে যাচ্ছেন সেগুলি যাতে প্রাইভেট সেকটরের উপর নির্ভর না করে আমাদের যে সমস্ত প্রাইভেট সেকটরে যারা বড় বড় টেকনোক্রাট আছেন সেই সমস্ত একসপার্টদের নিয়ে পাবলিক সেকটরে শিল্প গড়ে তুলুন, তাদের দিয়ে কলকারখানা তৈরী করুন। দেখা যাচ্ছে যে সমস্ত বড়বড় টেকনোক্রাট আছেন বড়বড় ফার্মে তারা কোটি কোটি টাকা মুনাফা করাতে পারেন তাহলে পাবলিক সেকটরে যদি তাদের নিয়ে আসেন এবং যদি তাদের সহযোগিতা নেন তাহলে পাবলিক সেকটরে লাভ হবে। আপনি জানেন স্যার, ইন্ডিয়ান আয়রন এন্ড ষ্টীল যখন ন্যাসানালাইসড হয় তখন সেখানে এক ভদ্রলোক অরবিন্দ রায় সেখানে ৮,০০০ টাকা মাইনে পেতেন। কিন্তু তিনি ৪,০০০ টাকা মাইনেতে জয়েন করেছেন। (লাল আলো) স্যার, আমার আরো কিছু বলার ছিল, আপনি আলো জ্বালার জন্য আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায় একটি টেলিগ্রাম পাঠিয়েছেন, এটা আমার কর্তব্য এটা আমি এই পবিত্র বিধানসভায় তুলে ধরতে চাই। আশা করি মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয় যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করবেন, টেলিগ্রামটা আমি পড়ে দিচ্ছি

Recall my pointing out in the floor of the Assembly diesel and lubricants crisis in the Asansol industrial belt causing immense hardship and trouble to the public local officer expressed inability to face the situation. Situation getting worse day by day most of the buses getting out of the route dealers intention hoarding diesel and lubricants for profiteering black marketing and exporting diesel outside the province by truckload myself being gheraoed by the suffering public. Immediate interference solicited to ease the situation before its goes out of control—Sukumar Bandyopadhyay.

**Shri Puranjoy Pramanik :**

স্যার, আমিও একই টেলিগ্রাম পেয়েছি।

**Shri Sanat Kumar Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বিধানসভায় এই ইন্ডাস্ট্রির উপর যে কথা বলেছিলাম, আজকে যখন নতুনভাবে আবার ডিমান্ড চাওয়া হয়েছে, সেটা একই জিনিস, তবে একটু তফাৎ কি গতবারের সিনেমাগুলি গ্রামে দেখানো হত, এখন সিনেমাগুলি শহরের দেখানো হচ্ছে দারুণ লোড সেডিং চলেছে সেজন্য অনেক সিনেমা হলে সিনেমা দেখানো যাচ্ছেনা, গ্রামে যখন আপনি সিনেমা দেখেন, তারা একটা বাক্স নিয়ে আসে বলে দেখ কলকাতা শহর দেখ, পশ্চিমবাংলা'কা মন্ত্রীসভা দেখ, নাইলন ফ্যাকটরী দেখ, সিমেন্ট ফ্যাকটরী দেখ, কিন্তু কিছুই হচ্ছেনা, নতুন কিছুই হচ্ছেনা। স্যার, আপনি নিশ্চয়ই জানেন কিছুদিন আগে বাকুলিয়া প্যালেসে মিঃ মুখার্জী রাশিয়ার সঙ্গে কোলাবরেশনে একটা লাইট অটোমোবাইল তৈরী করতে চেয়েছিলেন এবং তারা বলেছিলেন পুরুলিয়া হচ্ছে তার উপযুক্ত সাইড। এই ফ্যাক্টরী হলে সেখানে ৩০/৪০,০০০ লোকের চাকুরী হত, কিন্তু সেখানে ফ্যাক্টরী হয়নি।

[4-25—4-35 p.m.]

কিন্তু সেই ফ্যাক্টরীটা আমাদের শিল্পদপ্তরের অকর্মন্যতার জন্য চলে গেল রায়বেরিলীতে। আপনি জানেন স্যার, যে পুরুলিয়াতে বলা হল এ্যালয় ষ্টীল হবে যেমন বলা হচ্ছে হরিদ্বার দেখুন, লছমনঝোলা দেখুন তেমনি বলা হল স্যার, এ্যালয় ষ্টীল হবে, মিনিপ্ল্যান্ট হবে। মিঃ ডি, মজুমদারের সঙ্গে ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্টের কোলাবরেশনে করতে গেলেন। হলনা স্যার। অথচ দেখুন সেইখানে একটা মিনি ষ্টীল প্ল্যান্ট তৈরী হয়েছে হারপিয়া বলে একজনকে নিয়ে এসে হয়েছে। তাকে কোনরকমে হাতে পায়ে ধরে তৈরী করা হয়েছে। তাই সেখানেও জ্বালালেন। লোড সেডিং এমনভাবে চলছে যে যদি কাউকে ধরে নিয়ে এসে অনগ্রসর এলাকায় যদি করান হয় ইন্ডাস্ট্রি সেও হবার কোন উপায় নেই। সেখানেও লোড সেডিংএর আওতায় পড়ে ফ্যাক্টরী বন্ধ হয়ে যাচ্ছে। সিমেন্ট ফ্যাক্টরী, স্যার, সিমেন্ট ফ্যাক্টরী আজো শুনে যাচ্ছি গল্প। সিমেন্ট ফ্যাক্টরীতে সেদিনও শুনলাম যে পুরুলিয়ার সিমেন্টের ডিপোজিট নাকি কম, কোয়ালিটি নাকি খারাপ। কি করে সম্ভব স্যার? যতক্ষণ না পর্যন্ত এনালাইসিস না করা যাচ্ছে, যতক্ষণ পর্যন্ত বোর না করা যাচ্ছে ততক্ষণ পর্যন্ত ডিপোজিট কি আছে খালি চোখে কি করে দেখবেন স্যার? যেটা মাটির নীচে থাকে সেটা মাটির উপর দাঁড়িয়ে থেকে কি করে বলতে পারেন যে ডিপোজিট কম আছে? জিয়োলজিক্যাল সার্ভেকে দিয়ে কি একবার বোর করা হয়েছে, কোন রকম এ্যানালাইসিস রিপোর্ট কি নেওয়া হয়েছে? সুতরাং এ্যানালাইসিস

রিপোর্ট নেই, বোরিং রিপোর্ট নেই অথচ বলে দেওয়া হচ্ছে যে ডিপোজিট কম আছে, কোয়ালিটি খারাপ আছে। কোন ফ্যাক্টরী আজ পর্যন্ত হয়নি, স্যার। আপনি যদি দেখেন তাহলে দেখবেন প্রত্যেকটি জিনিসই বলা হচ্ছে হচ্ছে, হচ্ছে,---হচ্ছে, কিন্তু একটাও হচ্ছেনা। কিছুক্ষণ আগে শুনলাম যে ইন্ডাস্ট্রিয়াল স্ট্রাকচার বিভিন্ন জেলায় ছড়িয়ে দেওয়া হবে। এটা অবাস্তব জিনিস।

It is absolutely utopian, fantastic, phantasmagoria dream

এ হতে পারেনা, স্যার। প্রত্যেক জেলায় সমানভাবে কতকগুলি ইন্ডাস্ট্রিয়াল স্ট্রাকচার, হবে, ইন্ডাস্ট্রিয়াল এস্টেট হবে, এ কখনো হয় স্যার? পুরুলিয়ার পক্ষে যেটা সম্ভব সেটা নিশ্চয়ই মালদার পক্ষে সম্ভব হবেনা। কারণ পুরুলিয়ার ধারে পাশে আছে বোখারো পুরুলিয়ার ধারে পাশে আছে জামসেদপুর, পুরুলিয়ার ধারে পাশে আছে ধানবাদ। এশিয়ার সবচেয়ে বিগেস্ট ইন্ডাস্ট্রিয়াল বেল্টের ধারে পুরুলিয়া অবস্থিত। সুতরাং পুরুলিয়ায় যেখানে ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের যতটা প্রয়োজন আছে ঠিক ততটা প্রয়োজন কি মালদার বুকে আছে? নেই, থাকতে পারেনা। কিন্তু সেই দুটিকে যদি সমানভাবে দেখা যায় তাহলে নিশ্চয়ই সেখানে ভুল হবে। সুতরাং আমরা কি দেখছি, আমরা দেখছি অনেক জায়গাতে যেমন ধরুন মার্জিনাল মানি সেখানে ব্যাঙ্ক থেকে লোন পাওয়া যাচ্ছে, এতে আমাদের ইন্ডাস্ট্রিয়াল মিনিস্টারের বিশেষ কিছু করবার নেই কিন্তু চাপ সৃষ্টিতো কেন্দ্রের উপর করতে পারেন। আজকে স্যার, অবাক হয়ে যাবেন ওয়েস্টার্ণ জোনে যেখানে ব্যাংকে ডিপোজিট হয় তার থেকে ৮৭ পার্সেন্ট সেই স্টেটে খরচ করা হয়। আর সেই জায়গায় ইস্টার্ন জোনে ৩৭ পার্সেন্ট। তামিলনাড়ুতে, আপনি অবাক হয়ে যাবেন, সেখানে ডিপোজিট করা হয়েছে ৫০০ কোটি টাকা সেই স্টেটে সেই ব্যাঙ্ক থেকে খরচ করা হয়েছে ৬১০ কোটি টাকা। ১১০ কোটি টাকা, স্যার, এক্সট্রা। হোয়্যার এ্যাজ ওয়েস্ট বেঙ্গলে, স্যার, ৭০০ কোটি টাকা ডিপোজিট আর সেইখানে আমাদের স্টেটকে দেওয়া হচ্ছে ২০০ কোটি টাকা। আশ্চর্যজনক, স্যার। এই যে আমাদের প্রতি একটা চরম ঔদাসীন্য দেখাচ্ছে সেন্টার--জানি সেখানে ইন্ডাস্ট্রিস মিনিস্টারের কিছু করবার নেই, কিন্তু তিনি চেষ্টা করুন, চাপ সৃষ্টি করুন, তা না হলে কিছুই হবেনা। আপনি জানেন যে নূতন ইন্ডাস্ট্রিস একটাও হয়নি এই দুই বৎসরে। কিন্তু যে ইন্ডাস্ট্রিসগুলি আছে সেগুলিকে ত কোনমতে বাঁচিয়ে রাখতে হবে। এমনকি তার যে প্রডাকশন আছে সেই প্রডাকশনের উপর আমাদের কোন কন্ট্রোল নেই, স্যার। আপনি জানেন যে উড়িষ্যাতে কোন টায়ার ফ্যাক্টরী নেই স্যার, দিল্লীতে কোন টায়ার ফ্যাক্টরী নেই স্যার, সমস্ত টায়ার ফ্যাক্টরিগুলি কলকাতায় আছে। কিন্তু যেখানে দিল্লীতে ট্রান্সপোর্টে বৎসরে একটি গাড়ী ১২টি পায় সেখানে আমাদের দেশে যেখানে আমরা টায়ার তৈরী করেছি সেখানে আমরা পাচ্ছি দুটি কি তিনটি। এই যে একটা অসম্ভব অবস্থা চলছে, দিনের পর দিন কেন্দ্র আমাদের প্রতি একটা বৈষম্যমূলক আচরণ করছে এর থেকে রেহাই যতক্ষণ না পাওয়া যাবে ততক্ষণ পর্যন্ত এই ভাল ভাল কথা বলে কিছুই হবেনা। সেইজন্য আজকে আমার মনে হচ্ছে যে আজকে শিল্পোন্নয়ন মন্ত্রী একটা ব্যারেন উওম্যান ছাড়া আর কিছুই নয়, স্যার। এর কোন প্রডাকশন হচ্ছে না। ব্যারেন উওম্যানদের যেমন দিনের পর দিন চেহারা নষ্ট হয়না তেমনি আমাদের শিল্পমন্ত্রীর সেই অবস্থা হয়েছে। শিল্প বলতে কিছুই নেই আজকে পশ্চিমবাংলায় তাই, বলছি যে তিনি কেন্দ্রের উপর একটা চাপ সৃষ্টি করুন।

**Shri HaraSankar Bhattacharyya :**

মাননীয় স্পীকার, স্যার, সময় খুবই কম তাই কয়েকটি কথা সংক্ষেপে বলছি। শিল্প-মন্ত্রী মহাশয় যে আকাশকুসুম বা কল্পনা বা আশার বাণী শুনালেন বাস্তব চিত্র কিন্তু সেকথা বলেনা। মাননীয় স্পীকার স্যার, আমি ইকনমিক সার্ভের প্রথমেই ইন্ডাস্ট্রিস সম্পর্কে যা বলা হচ্ছে তাই পড়ছি,

The process of Industrial recovery set in motion in 1971 gained momentum in 1972, but during the first quarter of 1973 and onwards a slight set back has again been noticed.

মাননীয় স্পীকার, স্যার, ঠিক তারপরেই যে সার্টেন সিলেকটেড ইন্ডাষ্ট্রিস ইন ওয়েষ্ট বেঙ্গল আছে সেখানে আমরা দেখতে পাচ্ছি যে ১৬টি ইন্ডাষ্ট্রিসের নাম দেওয়া আছে। এই ১৬টি ইন্ডাষ্ট্রিসের মধ্যে একটি ইন্ডাষ্ট্রি উঠে গিয়েছে আর বাকী ১৫টি ইন্ডাষ্ট্রিসের উৎপাদনের ফিগার কিন্তু কমে যাচ্ছে। উৎপাদনের ফিগার ওয়েষ্ট বেঙ্গলে কমে যাচ্ছে। আপনাদেরই ছাপা বই আমাদের কিছু নয়। মাননীয় স্পীকার, স্যার, আমাদের এই ওয়েষ্ট বেঙ্গলে কয়েকটি শিল্প যেমন ইঞ্জিনিয়ারিং শিল্প, উনি বলেছেন যে ৭০০ কোটি টাকা ঢালবেন, ইঞ্জিনিয়ারিং শিল্পের ৬০ পার্সেন্ট মেশিন ক্যাপাসিটি আনট্যাপ্ড আছে। যেখানে আমাদের দেশে প্রধান শিল্প-ইঞ্জিনীয়ারিং শিল্পে মেশিন ক্যাপাসিটি আনট্যাপ্ড থাকে সেখানে প্রডাকশন হতে পারেনা। আপনি বলছেন নুতন নুতন ইনভেষ্টমেন্ট হবে, এটা আদৌ ঠিক নয়। ইনভেষ্টমেন্ট হবে কি করে, যেখানে পাওয়ার নাই, যেখানে ইনএ্যাডিকুয়েট সাপ্লাই অফ র মেটিরিয়ালস বাই এ ম্যানেজমেন্ট, মেশিন যেখানে আউটডেটেড হয়ে গেছে এবং যেখানে লো পার্চেজিং পাওয়ার, সেখানে মেশিনারির বাজার নাই। গ্রামাঞ্চলে লো পার্চেজিং পাওয়ারই এরজন্য দায়ী। জুটের কথা বিশেষ করে আলোচনা করে লাভ নাই। যেখানে ১১টি ফ্যামিলি ৬০ পারসেন্ট জুট প্রডাকশন কন্ট্রোল করছে ওয়েষ্ট বেঙ্গলের সেখানে জুট ইন্ডাষ্ট্রিকে ন্যাশনালাইজেশন না করে জুট বেস্ড আদার ইন্ডাষ্ট্রিস ইন পাবলিক সেক্টর কেমন করে ভাবছেন? সেটাতো আমরা ভাবতেও পারিনা। চা-বাগানের অবস্থার কথা কাননে কাশীবাস বলে গেলেন। চা-বাগানে গাছগুলি শুকিয়ে জালানিতে পরিণত হয়ে গেছে। কয়লার উৎপাদন বাড়ল, সেটা টেক্‌ওভার হল কিন্তু সেখানে ওয়ার্কার ম্যানেজড হলনা, তাই কন্টোলের ক্ষেত্রে কয়লার অবস্থা এমন জটিল হল। পশ্চিমবাংলার কয়লা পশ্চিমবাংলার শিল্পের কাজে লাগছেনা, অন্য রাজ্যের কাজে লাগছে। এক এক করে ফ্লাইট অফ ক্যাপিট্যাল কিভাবে হচ্ছে, সনৎবাবু সে উদাহরণ দিয়েছেন। ফ্লাইট অফ র' মেটিরিয়ালও হচ্ছে কি পরিমাণ চামড়া রপ্তানী হয়? এত পরিমাণ লোহা, কয়লা যে রাজ্য থেকে চলে যায় সেই রাজ্যে ৭০০ কোটি টাকা ইনভেস্ট করে মস্ত বড় শিল্প করবেন, এই সমস্ত একেবারে অবাস্তব। সেন্টার ডিস্ক্রিমিনেশন করছে পক্ষপাতিত্ব করছে, সেকথা সনৎবাবু বলেছেন, এটা অত্যন্ত ঠিক কথা। ফরেন কোলাবরেশন এগ্রিমেন্ট আমরা দেখছি ওয়েষ্টার্ন রিজিয়নে, নর্থ রিজিয়নে, সাউথ রিজিয়নে---প্রত্যেক রিজিয়নে বেড়েছে কিন্তু আমাদের ওয়েষ্ট বেঙ্গলে কমেছে। শুধু তাই নয় এই অবস্থায় যদি ইন্ডাষ্ট্রিয়াল লাইসেন্স কমে তবে আশ্চর্য হবার কিছু নাই। অনেক দূর যাবার দরকার নাই, ইকনমিক সার্ভেতে আছে, ইন্ডাষ্ট্রিয়াল লাইসেন্সের ক্ষেত্রে আমরা দেখছি নাম্বার ডিক্লিজ করছে---

From 84 in 1971 to 15 in 1972 and this decline appeared to have continued in 1973 also.

এই সমস্ত কথা সরকারী তথ্য। সুতরাং আকাশকুসুম যা ভাবছেন, শিল্প দপ্তরের আমলারা যা বুঝিয়েছেন---এখন প্রাইভেট ব্যবসায়ীরা যতদূর সম্ভব পশ্চিমবঙ্গে শিল্প কারখানা গড়ে তুলছে এটা ঠিক নয়। এই যে স্ট্যাগনেশন হচ্ছে, ডিকাইন হচ্ছে এই সম্বন্ধে শিল্প দপ্তরের নীতি কি? গত এক বছরে বা দুই বছরে উনি মাত্র দুটি নীতি ঘোষণা করেছেন। একটা হচ্ছে

Reconstitution of West Bengal Industrial Development Corporation.

শুধু তাই নয়, আর একটা হচ্ছে

Infrastructure Development Corporation.

তাতে গ্রোথ সেন্টার হবে। যে ইন্ডাষ্ট্রিয়াল ইউনিট আছে, তার সম্বন্ধে বলা আছে, আপনি জেনে শুনে ব্লাইন্ড পলিসি ইন্‌ফ্রাস্ট্রাকচারের নামে কিছু টাকা অন্ধকার সুড়ঙ্গ পথে গলিয়ে দিতে আরম্ভ করেছেন। ইন্ডাষ্ট্রিয়াল কর্পোরেশন ওয়েষ্ট বেঙ্গলের প্রতি কি এ্যাটিচিউড নিয়েছে? আমি একটা জিনিস বলছি

Industrial Finance Corporation is a central institution for providing facilities.

দেখছি

West Bengal received only 4 per cent. from the loan disbursed to all the states in India during 1972-73 as compared to 5.4 per cent. in the previous year.

আপনি নিজে মাননীয় মন্ত্রী মহাশয় ইকনমিক সার্ভেতে এইসব কথা লেখেন অথচ বিধান-সভায় উল্টোপাল্টা কথা বলেন, কোনটা সত্য কথা, কোনটা বাস্তব সেটা আমরা বুঝবো কি করে? আমি আর একটা উদাহরণ দিই, ওয়েস্ট বেঙ্গল স্টেট ফিন্যান্সশিয়াল কর্পোরেশনএ আসুন, এটা একটা অযোগ্যতার আড্ডা। আপনারা সকলেই জানেন ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ ডিরেক্টারসরা কে আছেন, তারা কি হাল করেছেন। ১৯৭২-৭৩ সালে কর্পোরেশন শিল্পপতিদের সাহায্য করেছে কম।

[1-35 - 1-45 p.m.]

১৯৭৩-৭৪ সালের হিসেব এখনো পাইনি। কিন্তু এই প্রসঙ্গে কয়েকটী তথ্য দিতে পারছিনা মিঃ স্পীকার স্যার। এই ইকনমিক সার্ভে বইয়ের ৯০ পাতায় একটা চার্ট দেখাতে চাই---খুব বিপজ্জনক এবং হাস্যকর একটা চার্ট। এখানে দেখা যায়--স্টেট ফিন্যান্স কর্পোরেশন কোন কোন রাজ্যে শিল্পপতিদের কত টাকা দিয়েছেন। সবচেয়ে কম দিয়েছেন পশ্চিমবাংলাকে, মাত্র ১৩ লক্ষ টাকা। অন্ধ্রকে দিয়েছে ৩০ লক্ষ টাকা, বিহারকে দিয়েছে ৪৪ লক্ষ টাকা, গুজরাটকে দিয়েছে ১৪৩ লক্ষ, কেরালার মত ছোট রাজ্যকে দিয়েছে ১১৫ লক্ষ টাকা, মাইশোরকে দিয়েছে ৫৬ লক্ষ টাকা, আর আমাদের পশ্চিমবাংলার মত প্রভিন্সকে দিয়েছে ১৩ লক্ষ টাকা। সেনর‍্যালের মালিক যিনি, তিনি আবার এই স্টেট ফিন্যান্স কর্পোরেশনের যে বোর্ড আছে তার একজন সদস্য। তিনি এখান থেকে টাকা নিলেন যে পারপাসে, তিনি সেই টাকা অন্য পারপাসে খরচ করে দিলেন। এইরকম অভিযোগ আমার কাছে আছে; কিন্তু আমি তা প্রমাণ করতে পারবোনা বলে জোরের সঙ্গে সে কথা বলতে পারছি না। এই টাকা পশ্চিমবঙ্গের বাইরে ইনভেস্টমেন্ট করা হয়েছে। এইতো হলো অবস্থা। ভবিষ্যতের দিকে তাকিয়ে এই হচ্ছে। ভবিষ্যতে পঞ্চম পরিকল্পনার কাজ সুরু হচ্ছে---আর মাত্র ১৮ দিন বাকি। পয়লা এপ্রিল থেকে আমরা তো ফুল হয়ে যাবো। রাজ্য পরিকল্পনা পর্ষৎ বলেছিলেন সমগ্র পঞ্চম পরিকল্পনায় ৬৫২ কোটি টাকা বিনিয়োগ করা হবে। ১৪০ কোটি টাকা সরকারী ক্ষেত্রে বিনিয়োগ হবে এবং তাতে কর্মসংস্থান ধরা হয়েছে ১ লক্ষ লোকের। অর্থাৎ বছরে ২০ হাজার করে বেকারের চাকরী হবে। এটা ছিল রাজ্য পরিকল্পনা পর্ষদের হিসেব। কিন্তু অতটা হবে না। তার কারণ কেন্দ্র রাজ্যপরিকল্পনা পর্ষদকে মোট ৬৫০ কোটি টাকা দিয়েছেন। তারমধ্যে অন্যান্য শিল্প আছে, তারো জিনিস আছে, কৃষির জন্য কিছু পাওয়া যাবে না। প্রতি বছর দেড়শো কোটি টাকা করে খরচ হবে। এটা হচ্ছে পরিকল্পনার বিনিয়োগ।

মিঃ স্পীকার স্যার, এই বাজেটের লার্জ অ্যান্ড মিডিয়াম সাইজ ইন্ডাস্ট্রি সম্বন্ধে পড়ে দেখলাম ১ কোটি ৮৩ লক্ষ ৬৫ হাজার টাকা মাত্র এজন্য ধরা হয়েছে। আমি অবাক হয়ে গেছি। আর কী কী ধরেছেন প্রজেক্ট? রি-অর্গ্যানিজেশন অফ দি ডিরেক্টরেট অফ ইন্ডাস্ট্রিস লেখা আছে, সেখানে কিছু লোক নিয়োগ করা হবে। এটা কি শিল্প? কোন ব্যক্তি বিশেষের জন্য কাঁচামাল উৎপাদন হচ্ছে কি? শ্রমে নিয়োগ কি? উৎপাদনের জন্য টাকা খরচ করছি, আর টাকা বিনিয়োগ করছি---এই দুটো আলাদা জিনিষ।বলা হচ্ছে---রি-অর্গ্যানিজেশন অফ দি ইন্ডাস্ট্রিয়াল রিসার্চ ল্যাবোরেটরি--কিছু লোককে পড়াবার জন্য টাকা ধরা হয়েছে, কিছু বাড়ী তৈরীর জন্য টাকা ধরা হয়েছে। তারপর রি-অর্গ্যানিজেশন অফ দি গভর্নমেন্ট ইন্ডাস্ট্রিয়াল কমার্স মিউজিয়াম এবং লাইব্রেরীর বই দেখার জন্য টাকা ধরা হয়েছে। সেখানে পেট্রো-কেমিক্যাল ইন্ডাস্ট্রির প্রোজেক্ট রিপোর্ট তৈরী হবে মাত্র তারজন্য টাকা বরাদ্দ করা হয়েছে। কুইনাইনের জন্য জমি চাষ ও চারা তৈরী হবে তারজন্য টাকা ধরা হয়েছে। এটা কি ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্ট? আর কাঁচামালের ব্যাঙ্ক হবে তারজন্য মাত্র ১ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এটা কি ইয়াকি নয়? আর শুধু ইনসেন্টিভ দেওয়ার জন্য, সিড মানির জন্য রাখা হয়েছে ৫০ লক্ষ টাকা ভাল। যাহোক কিছু দিয়েটিয়ে লোকের অসন্তোষ দূর করা যাবে কিছুটা।

তারপর অ্যাকুইজিশন অফ ল্যান্ড ফর ইন্ডাস্ট্রিয়াল এরিয়া---জমির মালিকদের জন্য ৩০ লক্ষ টাকা রাখা হয়েছে। আর জমির উন্নয়নের জন্য ১ কোটি ৬৫ লক্ষ টাকা রাখা

হয়েছে। এগুলি কি ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্ট জমির মালিককে টাকা দেওয়া? কুইনাইনের চারা বসানো? পড়বার বই কিনে দেওয়া? এই হলো ইন্ডাস্ট্রিয়াল ইন-ভেস্টমেন্ট। এটা পশ্চিমবাংলার ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট-এর জন্য মন্ত্রী মহাশয়ের চিন্তা হতে পারে।

আমি সর্বশেষে বলি---মন্ত্রীমহাশয়ের চিন্তার ত্রুটি ভয়ানক বেশী। তিনি চিন্তা করতে পারতেন আজ সরকারকে কিছু ইন্ডাস্ট্রি করতে হবে। উনি কিছু আগে বলেছিলেন ১৪০ কোটি টাকা জয়েন্ট সেক্টরে আর ৫০০ কোটি টাকা বে-সরকারী সেক্টরে বিনিয়োগ হয়েছে। লজ্জা করে না বিধানসভায় এসে বে-সরকারী বিনিয়োগের কথা বলতে? বলেছেন যে ৫০০ কোটি টাকা বেসরকারী ক্ষেত্রে বিনিয়োগ করা হয়েছে। এই কথা প্রকাশ করা লজ্জার কথা। যদিও কংগ্রেসের নাম করে বলেছেন তবুও আমি বলবো বেসরকারী ক্ষেত্রে এ ধরনের বিনিয়োগ লজ্জার কথা। কমিউনিস্ট পার্টি থেকে কখনওই বেসরকারী শিল্পের বিনিয়োগের কথা উল্লেখ করা হয়না। তা যদি হতো তাহলে ইংলন্ডে ক্রাইসিস হতো না, আমেরিকায় ক্রাইসিস হতোনা। আমরা বিশ্বাস করি যে এই জিনিষ হয় না স্যার, বেসরকারী বিনিয়োগের উপর ভরসা করা যায়না। এটা আমাদের ছেড়ে দিতেই হবে। উনি যদি বলতেন যে আমরা ওয়েস্টবেঙ্গলে বোনডাস্ট করপোরেশন করলাম বোনডাস্ট দিতে হবে তাহলে হতো। মাননীয় ডেপুটী স্পীকার স্যার, উনি যদি বলতেন যে আমি জৈব সার কারখানা তৈরী করাবো একটা করপোরেশন করলাম, উনি যদি বলতেন যে ছোটছোট ইণ্ডাস্ট্রি তৈরী করবার জন্য একটা করপোরেশন করবো তাহলে হতো। স্যার, উনি যদি বলতেন যে আমাদের দেশে কয়লা ভিত্তিক শিল্প গড়তে হবে তাহলে হতো। কয়লা থেকে আফ্রিকায় শিল্প হচ্ছে আর আমাদের দেশের মত সুসভ্য দেশ বলে যারা গর্ব করে সেই আমাদের দেশে কয়লা ভিত্তিক ইণ্ডাস্ট্রি গড়ে উঠছেনা। সে সমস্ত কথা আমরা শুনলাম না। আজকে কয়লা জাতীয়করণ করা হ'ল, কত আশা আমাদের ছিল যে কোন বেস্ড ইণ্ডাস্ট্রি করপোরেশন হবে। এইসব নিয়ে যে চিন্তা সে চিন্তা এরমধ্যে নেই। ইনফ্রাস্ট্রকচার করবো এবং স্ট্রাকচার সেটা ব্যবসায়ীদের হাতে তুলে দেব এটা ভুল চিন্তা, এ চিন্তা মারাত্মক চিন্তা। এই চিন্তা থাকলে পশ্চিমবাংলার উন্নতি হতে পারেনা। মাননীয় ডেপুটী স্পীকার স্যার, সর্বশেষে একটা কথা বলতে চাই যে আমাদের এখানে গতকাল অমৃতবাজার পত্রিকায় একটা খবর ছাপা হয়েছে, ওটা ওঁদেরই কাগজ---জয়েন্ট সেক্টার ইন ওয়েস্টবেঙ্গল ইন এ বিগ ওয়ে। আমার লজ্জা লাগলো পত্রিকার খবর পড়ে। যে টাটার মেমোরেণ্ডাম এখনও পর্যন্ত সেন্ট্রাল গভর্ণমেন্ট পর্যান্ত গ্রহণ করেননি, উনি ইণ্ডাস্ট্রিয়াল করপোরেশন করে নিয়ম করে দিচ্ছেন। এনটায়ার ম্যানেজমেন্ট আজ কি হচ্ছে? প্রাইভেট সেক্টারকে সুযোগ করে দেওয়া হচ্ছে। আজকে সেখানে কি লিখেছেন দেখলে লজ্জা করে, দ্যাট ওয়াজ দি ডিমাণ্ড অফ দি টাটা মেমোরেণ্ডাম, সেটা এখনও কেন্দ্রীয় সরকার গ্রহণ করেননি, তাদের বিবেচনাধীন আছে। অথচ আমাদের শিল্পমন্ত্রীর কোন হেজিটেসান নেই। সেইজন্য এই বরাদ্দের বিরোধীতা করাই শুধু নয় বিধানসভার মাননীয় সদস্যদের আমি দলমত নির্বিশেষে অনুরোধ করবো এর বিরোধীতা করতে। এই বলে আমি আমার কাট মোসান মুভ করছি। একটা পয়সাও এতে দেওয়া উচিত নয়।

**Shri Bhab n Prosad Sinha Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প এবং বাণিজ্যমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন সেই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। গতবার বাজেটে যে কথা আমি আলোচনা করেছিলাম এবং সভার বিভিন্ন সদস্য যে কথা আলোচনা করেছিলেন আমরা দেখছি যে আমরা তা থেকে খুব বেশীদূর এগোতে পারিনি। আমাদের কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির কথা এখানে আলোচিত হয়েছে, আমার মনে হচ্ছে কোথায় কি যেন একটা কনস্পিরেসি আছে, যে কনস্পিরেসির মধ্যে ১৯৬২ সালের পর থেকে পশ্চিমবাংলার যে শিল্প সেই খড়শিল্পকে অন্য জায়গায় সিফ্ট করা হচ্ছে একটার পর একটা। এইভাবে একটার পর

একটা আমরা দেখছি পারটিকুলারলি কেমিক্যাল ইণ্ডাষ্ট্রি যা আছে সেই কেমিক্যাল ইণ্ডাষ্ট্রি পশ্চিমবাংলা থেকে অন্যত্র সরিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। কেমিক্যাল ইণ্ডাষ্ট্রির বেস অন্যত্র করে সেখানে তুলে নিয়ে যাওয়া হচ্ছে। আজকে এই কারণে পশ্চিমবাংলা এই ইণ্ডাষ্ট্রিতে অত্যন্ত পশ্চাৎপদ ভারতবর্ষের অন্য রাজ্যের তুলনায়। আপনার মাধ্যমে আমি একটা উদাহরণ রাখছি আজকে কস্টিক সোডা তার পশ্চিমবাংলায় যা দাম গুজরাট, মহারাষ্ট্র বা অন্য রাজ্যে তার থেকেও অনেক কম দাম। ফলে অনেক বেশী দাম দিয়ে আমাদের এই সমস্ত রাজ্য থেকে আমাদের এই কস্টিক সোডা কিনতে হয়।

[4-45—4-55 p.m.]

তুলার ক্ষেত্রে প্রতি কেনে ৫০ টাকা বেশী দিতে হয়। কয়লা, লোহা ইত্যাদির ক্ষেত্রে এইরকম ব্যবস্থা নেই। ইস্টার্ণ জোনের বাইরের লোকেরা যাতে বেশী পেতে পারে সেইজন্য এই ধরণের গন্ডগোল রয়েছে। এই গন্ডগোলের মধ্যে আর একটা গন্ডগোল হচ্ছে এই বিড়লাদের একটা গোষ্ঠীর কথা বলি কেশোরাম গ্রুপ তারা এই কয়েক বছরের মধ্যে সাড়ে ১৭ কোটি টাকার ক্যাপিটাল শিফট করেছে। বিড়লাদের একটা গ্রুপ এই করেছে বলে খবর। পশ্চিমবাংলার প্রথম যে ১৪টা ফ্যামিলি যারা পশ্চিমবাংলার শিল্প বাড়িয়েছিল যাদেরকে কেন্দ্র করে সারা ভারতবর্ষে শিল্প গড়ে উঠেছিল সেই ১৪টা ফ্যামিলি, বোধ হয় কেন আপনি জানেন এবং এই সভার সদস্যরা জানেন পশ্চিমবাংলার অর্থনীতিকে নষ্ট করার জন্য ষড়যন্ত্র করছে এবং এর বিরুদ্ধে রুখে দাঁড়াবার দরকার আছে। শিফটিং অফ ক্যাপিটাল মানে পশ্চিমবাংলার মাটি থেকে যে রস গ্রহণ করছে যে সম্পদ আহরণ করছে তা চলে যাচ্ছে। যদি পশ্চিমবাংলাতে ন্যাশনাল সেভিং সার্টিফিকেট কেনা হয় তার টেন পারসেন্ট পশ্চিমবঙ্গে জমা হয়। পশ্চিমবঙ্গের বড় বড় শিল্পপতিরা যখন এটা কেনে তখন তারা এখানে না কিনে কেউ রাজস্থানে গিয়ে কেনে, কেউ গুজরাটে কেনে, কেউ মহারাষ্ট্রে গিয়ে কেনে। এইভাবে চলে যাচ্ছে। একথা মনে করছি না যে এখানে শিল্প উদ্যোগ একেবারেই হয়নি। কিছু কিছু শিল্প হচ্ছে। কিছু কিছু করা হচ্ছে। কতটা হচ্ছে, এ্যাপ্রোচ হচ্ছে কাদের হাতে থাকবে, যদি কোন শিল্প হয়ে থাকে তাহলে তাতে পশ্চিমবাংলার মানুষের মূলধন কতখানি নিযুক্ত হয়েছে সেটা বিবেচ্য বিষয়। আমি পাবলিক সেকটার এতদূরে যেতে চাইছি না। পশ্চিমবাংলার মানুষ কটা কারখানা করতে চেয়েছে এইটা জানতে চাইবো। অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যদিও হচ্ছে সেদিকে পশ্চিমবাংলার মূলধন অগ্রাধিকার পাচ্ছেনা এবং সেখানে অন্য হাতে অন্যভাবে কারখানা চলে যাচ্ছে। তাই অনুরোধ করবো, আবেদন জানাবো এনটায়ার ব্যাপারে ষড়যন্ত্র আছে তারমধ্যে আমরা যেন সামিল না হয়ে যাই। সাবধান হওয়া দরকার এবং এ্যাপ্রোচ থাকা দরকার পশ্চিমবাংলার শিল্প একচেটিয়া পুঁজিপতি বা তাদের সাকরেদদের হাতে না যায়।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিল্পমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। এইজন্য সমর্থন করছি যে দীর্ঘদিন পরে এই সময়েই এইবারেই প্রথম আমরা দেখতে পাচ্ছি মাননীয় পশ্চিমবঙ্গ সরকার শিল্পে অনুন্নত এলাকাতে, অনগ্রসর শিল্প এলাকাতে, বিশেষ করে গ্রামাঞ্চলে নূতন নূতন শিল্প গড়ার নূতন এবং বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। এই পদক্ষেপকে স্বাগত জানাই। আমরা বরাবর ডিসেন্ট্রালাইজেসান অফ ইকনমির কথা বলেছি, আমরা বারবার বলেছি কলকাতা বা তার পার্শ্ববর্তী এলাকাকে শিল্পোন্নত করলে চলবে না, সমগ্র পশ্চিমবঙ্গকে শিল্পে উদ্ভাসিত করতে হলে পশ্চিমবঙ্গের মানুষের সামনে সেই আলো তুলে ধরতে হবে এবং সেই আলোর রেখা দেখতে পাচ্ছি বলেই এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি। আমরা আনন্দিত—এইবারেই প্রথম প্রাইভেট সেক্টারকে কার্টেলড করে যথাসম্ভব জয়েন্ট সেক্টার বা পাবলিক সেক্টারে কাজ করবার চেষ্টা চলছে। হয়তো একদিনে সম্ভব নয়। বেশ কিছুদিন ধরে যে প্রবণতা চলে আসছে যেভাবে প্রাইভেট সেক্টারে শিল্প তৈরী করবার যে প্রবণতা চলে আসছে তা একদিনে পাল্টে দেওয়া সম্ভব নয়। পশ্চিমবাংলায় সেরকম উদ্যোগ ছিল না।

আজকে যে পশ্চিমবাংলায় পাবলিক সেক্টরে এবং জয়েন্ট সেক্টরে শিল্প স্থাপন করবা যে নূতন উদ্যোগ চলেছে তারজন্য আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন না জানিয়ে পারছি না মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি আরও দু-একটি কথা বলতে চাই আমি পরিষ্কারভাবে বলতে পারি যে ঐ দিল্লীর আমলারা কেন্দ্রীয় সরকারের আমলার পশ্চিমবাংলাকে শিল্পের বঞ্চনা করছে। ভারতবর্ষের শিল্পপতিরা চক্রান্ত করছে পশ্চিমবাংলাকে বঞ্চনা করবার জন্য। তাই এই প্রসঙ্গে আমি আপনাকে বলতে চাই যে এই ব্যাপারে আপনি কঠোর ও বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে চলুন। শুধু শিল্পপতিদের দোষ দিলে চলবে না পশ্চিমবাংলার শিল্প দপ্তরের আমলারাও চক্রান্ত করছে তাদের যোগসাজস করছে। ব্যাপারে আরও কঠোর হতে হবে। যে লেটার অফ ইনটেন্ট আমরা পেয়েছিলাম ১৯৭১ ৭২-৭৩ সালে ১৫৯টি তারমধ্যে মাত্র ৩৬টি লেটার অফ ইনটেন্ট কার্যে পরিণত হয়েছে এই হচ্ছে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের আমলাদের কৃতিত্ব। তারা সেগুলি কাজে লাগাতে পারেনি। এই যে আই, ডি, সি, করা হয়েছে সেখানে আমরা দেখি সবচেয়ে অপদার্থতার পরিচয় দেওয়া হয়েছে। যখন আমরা আই, ডি, সি থেকে ৯টি লেটার অফ ইনটেন্ট পেয়েছি তারমধ্যে একটিতে পারমিসন পেয়েছি। এই কি কাজের নমুনা। এ ব্যাপারে কোন বলিষ্ঠ পদক্ষেপ দেখতে পাচ্ছি না। এখানে পশ্চিমবাংলার শিল্প দপ্তরের আমলার কিরকম অপদার্থতার পরিচয় দিচ্ছে তা সকলেই বুঝতে পারছেন। আর একটা কথা আই আর সি আই, ইন্ডাস্ট্রিয়াল রিকনষ্ট্রাকসন করপরেশন অফ ইন্ডিয়া ভারত সরকারের প্রতিষ্ঠান, সেখানে ইন্ডিয়া গভর্ণমেন্টের পক্ষ থেকে ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে যে পরিমাণ সাহায্য দেওয়া হয়েছে তার সবচেয়ে নগণ্য এই পশ্চিমবাংলা পেয়েছে। দিল্লীর এই চক্রান্ত থেকে পশ্চিমবাংলাকে রক্ষা করতে হবে এবং যাতে আরও অধিক পরিমাণে অর্থ আনতে পারা যায় তারজন্য আরও এ্যাকটিভ হতে হবে আরও দৃঢভাবে আমাদের দাবী সেখানে রাখতে হবে। তারপর সিক ক্লোজড এন্ড ব্যাকওয়ার্ড ইন্ডাস্ট্রিজ ব্যাপারে যাতে আরও বেশী টাকা আনতে পারা যায় তারজন্য আমলারা বিশেষ কিছুই কর্মতৎপরতার পরিচয় দিতে পারেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিল্পমন্ত্রীকে আরও বেশী সতর্ক হবার জন্য অনুরোধ জানিয়ে এই কথা বলবো যে শিল্প অনেক করা হবে বলে আর গল্প শোনাবেন না, অমুক-তমুক হবে বলে অনেক কথাই শুনেছি---কিন্তু কার্যকরী কিছুই হচ্ছে না। শিল্প গড়ার কথা অনেক বলেছেন কিন্তু কার্যকরী কটা হয়েছে সেটা আমাদের জানান। আর কটা করা হবে সে কথা নয়, কটা করা হচ্ছে সেটা আমাদের জানা দরকার। এবং শেষে এই কথা বলবো যে পশ্চিমবাংলায় যাতে এগ্রো-বেসড ইন্ডাস্ট্রি গড়ে উঠে সেদিকে নজর রাখুন এই অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ্।

**Shri Birendra Bijoy Malladeb :**

মাননীয় স্পীকার মহোদয়, আমাদের শিল্পমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবী এখানে এনেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখছি। সমর্থন করি এই কারণে যে এই প্রথম পশ্চিমবঙ্গে শিল্প অগ্রসরের সংস্থা তিনি নূতনভাবে সংগঠিত করেছেন এবং তার এই প্রচেষ্টা খুবই ভাল। আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার কোথাও কোথাও শিল্প প্রসারের একটা বেস তৈরী হচ্ছে। একথা মনে রাখতে হবে শিল্প সম্প্রসারণ একদিনের কাজ নয়, যে এক যাদু মন্ত্রে ম্যাজিক করে শিল্প প্রসার করে দেওয়া যাবে। ভারতবর্ষের কোথাও কখনও কোনদিন এইরকম হয়নি এবং পশ্চিমবাংলাতেও হতে পারে না। কারণ পশ্চিমবাংলায় যে শিল্প প্রসারের আবহাওয়া সেই আবহাওয়া নষ্ট হয়ে গেছে। আগে যে ফরেন কোলাবরেশন হয়েছে তা একেবারে কমে গেছে।

[4-55—5-05 p.m.]

তাতে আমরা দেখছি প্রোডাকসান কমে গেল, কিসের জন্য? এখানে শিল্পের আবহাওয়া ছিল না। আমরা দেখেছি ইন্ডাস্ট্রি কমে গেল এই পশ্চিমবঙ্গে। সেই অবস্থা থেকে পশ্চিমবঙ্গকে শিল্পে রূপান্তর করে নিয়ে যাবার যে প্রয়াস তিনি পেয়েছেন তারজন্য আমি

ঁাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আমাদের যে সমস্যাগুলি আছে সেগুলির কথাও মনে রাখতে হবে। আপনারা জানেন আমাদের পশ্চিমবঙ্গে অত্যন্ত উন্নত ধরণের ইঞ্জিনীয়ারিং ইন্ডাষ্ট্রি আছে। কিন্তু আজকে কাঁচামালের অভাবে তাদের নাভিশ্বাস উঠেছে। আজকে তারা যাতে কাঁচামাল পায় তারজন্য চেষ্টা করতে হবে। আমাদের এখানে কটন ইয়ার্ন ইন্ডাষ্ট্রি যেগুলি আছে সেই কটন স্পিনিং ইন্ডাষ্ট্রিগুলি অত্যন্ত দুর্বল হয়ে আছে কাঁচামালের অভাবে, তার উন্নতি সাধন করতে হবে। বম্বে বা গুজরাটে দেখেছি ওরা অত্যন্ত সস্তা দরে কাঁচামাল পায়, অথচ আমাদের এই পশ্চিমবঙ্গে সেই কাঁচামাল আনতে য টাকা ব্যয় হয়ে যায় তাতে খরচ অনেক বেশী হয়ে যায়। কাজেই তারা যাতে সস্তা দরে কাঁচামাল পায় এবং ইন্ডাষ্ট্রিগুলি যাতে আবার বেঁচে উঠতে পারে তার ব্যবস্থা করতে হবে এবং তাহলে আবার এগুলি জেগে উঠতে পারবে। আমরা অত্যন্ত আনন্দিত যে তিনি ইনফ্রাস্ট্রাকচার ডেভেলাপমেন্টের প্রস্তাব দিয়েছেন এবং এই ইনফ্রাস্ট্রাকচার ডেভেলাপমেন্টের সম্বন্ধে যতই বিরক্তি থাকুক না কেন, এটা আমাদের করতে হবে ব্যাকওয়ার্ড রিজিয়নের কথা মনে রেখে। কিন্তু ব্যাকওয়ার্ড রিজিয়নে ১৫ পারসেন্ট সাবসিডি দেওয়া সত্ত্বেও আমরা ইন্ডাষ্ট্রি করতে পারছি না, কারণ ওখানে ইনফ্রাস্ট্রাকচার নেই। আমাদের যদি ইনফ্রা-স্ট্রাকচার থাকে তাহলে আমরা পাবলিক সেক্টর আন্ডারটেকিং ইন্ডাষ্ট্রি করতে পারব। অতএব ইনফ্রাস্ট্রাকচার সেখানে প্রয়োজন। আর দ্বিতীয় কথা হচ্ছে ব্যাকওয়ার্ড রিজিয়নে যদি আমরা ইন্ডাষ্ট্রি না করি তাহলে রিজিওন্যাল ইমব্যালান্স দূর করতে পারব না। যেমন ব্যক্তিতে ব্যক্তিতে সমাজতন্ত্র করতে হলে পার্থক্য অসাম্য দূর করতে হবে, তেমনি প্রত্যেক রিজিয়নের সঙ্গেও অসাম্য দূর করতে হবে, না হলে হবে না। এখন সেই রিজিওন্যাল ইমব্যালান্স যদি দূর করতে হয় তাহলে আমি বলব যে ফরেন কোলাবোরেশনের একটা রূপরেখা পরিবর্তন করতে হবে। কারণ ফরেন কোলাবোরেশন করে যে ইন্ডাষ্ট্রি-গুলি হয় তার কমপিটিশন খুব কম। অতএব ব্যাকওয়ার্ড রিজিয়নে যদি সেই সমস্ত ইন্ডাষ্ট্রি আমাদের করা যায় তাহলে সেগুলি বাঁচবে এবং তার থেকে যে উৎপাদন হবে তার মার্কেট সমস্ত ভারতবর্ষেই আছে। অতএব ব্যাকওয়ার্ড রিজিয়নে ফরেন কোলাবোরেশনে যদি ইন্ডাষ্ট্রি করা যায় তাহলে আমরা নিশ্চয় আশা করতে পারব যে ব্যাকওয়ার্ড রিজিয়নে ইন্ডাষ্ট্রি গড়ে উঠবে। এই বিষয়ে আমাদের মাননীয় মন্ত্রীমহাশয় যে বাজেট এখানে রেখেছেন আমি তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri A. H. Besterwitch** : Mr. Speaker, Sir, today when I was hearing the speech of our Industries Minister I remembered his speech given in 1962, and I think there is no difference between that speech and today's speech. Of course, the Industries Minister has the advantage because generally new members come to this House and so they do not know what he had said previously. He was the Industries Minister till 1967. Can Tarun Babu tell what he has done for West Bengal? Has he done anything for the welfare of the people of West Bengal? He has done nothing. He comes here with very fine words and delivers stereotyped speech every year because he has got the support of all the members opposite to me. They are all new in this House and they do not know what is what. For the last 5 years Tarun Babu has been the Industries Minister. What has he done? I would say he has not done anything and even then he is going to spend crores and crores of money; but for whom? Is it for the people, for the services of unemployed people? It is not. I might be right or might be wrong but I would say this money will go somewhere else and will not be spent for the people. That is why the industry in West Bengal is suffering. Up till now has he ever thought anything in regard to cement industries in West Bengal? Today he has stated in the House that the Government is going to open a cigarette factory in Coochbehar. I had heard about that in 1966, I had heard about it in 1971 and again I am hearing the same thing today. Is it for the unemployed children of the soil? Certainly not. It is unfortunate that we have an Industries Minister who has been given plenty of money for development of industries but nothing has been done. It is far from my thinking as to where he is going to spend the money. There is nobody to see how he has spent or is going to spend the money. If proper

investigation is made I think everybody will know that the money which has been given to the Industries Minister, has not been spent in the light of his speech delivered in this House today. That is why, although crores of rupees have been spent so long in the name of industries, we do not find any development of industries and there is unemployment. I will appreciate if industries are started to solve the unemployment problem amongst the children of the soil. I think Tarun Babu knows that I had expressed the same thing, i.e., employment for the children of the soil, in 1965 also. If there is no employment for the sons of the soil the question of industry does not arise. I cannot agree with the Government's policy of mixed economy because we have failed in that type, i.e., giving 50 per cent. industry to the public sector and 50 per cent. to the private sector. I thought that I would not speak today but hearing our Industries Minister's speech I decided to say something on the industrial policy of the Government. In 1965 I stated that the industrial policy of the Government was very bad and I am repeating the same thing today and I shall go on saying this until it improves. I think all the members will agree with me that the industrial policy of the Government is bad. Sir, I conclude by saying that I disapprove the policy of the Government.

[5-05—5-15 p.m.]

**Shri Sheikh Daulat Ali** :

মাননীয় স্পীকার মহাশয়, একটু আগেই আমাদের বিরোধী বন্ধু যে বক্তব্য রাখলেন তাতে তাঁর চোখে নাকি পশ্চিমবাংলায় কিছুই করা হয়নি, এটা জানালেন। স্যার, আমার মনে হয়, হয় তিনি এখনও স্বপ্ন দেখছেন না হয় বর্তমান বা বাস্তবের সঙ্গে তাঁর যোগটা কমে গিয়েছে। মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় বলেছেন, শিল্পের আবহাওয়া আগে যা ছিল তার থেকে উন্নত হয়েছে। স্যার, আমাদের বিরোধীদলের যে বন্ধু চিৎকার করছেন তাঁকে বলি, তাঁরাই শিল্পের আবহাওয়াটা সবচেয়ে বিষাক্ত করে তুলেছিলেন এবং পশ্চিমবঙ্গে শিল্প গড়ে উঠুক এই দৃষ্টিভঙ্গীর তাঁদের একান্ত অভাব ছিল। স্যার, যে সময় শিল্পকে শেষ করার চক্রান্ত তাঁরা করেছিলেন সেইসময় তাঁদের কাছে আর কি আশা করা যায়। তাই ওঁকে বলি, আপনারা শিল্পকে খুন করতে চেয়েছিলেন। অন্যদিকে আমি বলতে চাই, আজকে একথা অত্যন্ত সত্য যে শিল্পের আবহাওয়ার ক্ষেত্রে যেটুকু করণীয় ছিল পশ্চিমবাংলার ক্ষেত্রে সেই উদ্যোগ ঘটেনি। আজকে শিল্পের উদ্যোগ হিসাবে যাদের হাতে টাইম অফ এ্যাকশন ছিল তারা ঠিকমত পশ্চিমবাংলায় ইউটিলাইজ করতে পারেনি। আমি মনে করবো যে আজকে আমাদের যে কাগজপত্র, আমাদের যে সরকারী ডকুমেন্টস তা থেকে পরিষ্কার বুঝতে পারছি যে পশ্চিমবাংলার ক্ষেত্রে পশ্চিমবাংলার যে অধিকার সেখানে যেন কেন্দ্রের কোথাও একটা অবিচার আছে। আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই, আজকে পশ্চিমবাংলায় যখন আপনারা বলেছেন ৬৫ হাজারের মত বেকার ছেলেকে চাকরী দেওয়া হয়েছে এটা কিছু নয়, এতে কৃতিত্বের কিছু নেই যেখানে পশ্চিমবাংলায় ২৮ লক্ষ বেকার আছে। তবে এই প্রসঙ্গে একটি কথা নিবেদন করতে চাই। আজকে ক্যাপিটালিস্ট গ্রুপকে আরো বেশী দূরে সরিয়ে দিতে হবে। আমরা যখন গণতান্ত্রিক সমাজব্যবস্থা আনয়ন করতে চাই এবং শিল্প একদিকে এগিয়ে যাবে, মাননীয় স্পীকার স্যার, আজকে সেই প্রসঙ্গে বলবো যে, শিল্প অনগ্রসর এলাকাগুলিতে স্থাপন করতে চান, একথা তিনি বলেছেন। কিন্তু আজ পর্যন্ত বাস্তব দৃষ্টিভঙ্গী এই বিষয়টিতে আমরা দেখছিনা। আমাদের ডায়মণ্ড হারবার-এর কথায় তিনি বলেছিলেন যে সেখানে একটা ইন্ডাস্ট্রিয়াল বেল্ট গড়ে উঠবে কিন্তু তার কোন উদ্যোগ দেখছি না, সরকারী উদ্যোগের একান্ত অভাব। এই দৃষ্টিভঙ্গীর পরিবর্তন আমরা চাই। আজও আপনার মাধ্যমে বলতে চাই যে শুধু ইন্ডাস্ট্রিয়াল বেল্ট নয়, সেখানে ফিস প্রিজারভেশন হতে পারে, বোট ম্যানুফ্যাকচারিং হতে পারে। ডায়মণ্ড হারবার-এর মত জায়গায় সেটাতে মিনি ডক হবার স্কোপ রয়েছে। আপনি জানেন যে সেখানে পাশে হলদিয়াতে বিরাট শিল্পকেন্দ্র গড়ে উঠেছে এবং তার পাশে ফিডিং সেন্টার হিসাবে অনেক কিছু হতে পারে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন। আমি শুধু বলবো যে, অকেজ

কেবলমাত্র কথায় ব্যক্ত না করে, অনগ্রসর এলাকায় শিল্প স্থাপন করবো একথা না বলে যথাযথ ব্যবস্থা করা দরকার। আর একটা স্পিনিং মিল করবো না বলে, কয়টা এই পর্যন্ত করেছি এটা বললে ভাল হত। আমি মোটামুটি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Tarun Kanti Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বেন্টারউইচ সাহেবের কথা শুনছিলাম এবং তার বক্তব্য শুনে ভাবছিলাম। তিনি বোধ হয় জানেন না, আমি ১৯৫৭ সাল থেকে হয়ত শিল্পমন্ত্রী ছিলামনা, ১৯৬০ সালেও ছিলামনা, ১৯৬২ সালের মাঝামাঝি এসেছিলাম অবশ্য এটা বড় কথা নয়। কংগ্রেস মন্ত্রীসভা ছিল এবং কংগ্রেস কর্মীরূপে আমরা সকলে ছিলাম। তাকে এটুকু জানাতে পারি ১৯৬৬ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় শিল্পে অগ্রগতি অত্যন্ত দ্রুত হয়েছিল। প্রতি ৫ বছরের ফিগার যদি দেখা যায় তাহলে দেখা যাবে যে ৮০০ কোটি টাকা, ১৯৬১ সাল থেকে ১৯৬৬ সালের মধ্যে ইনভেস্ট হয়েছিল পশ্চিমবাংলায় শিল্প স্থাপন করার জন্য। কিন্তু আপনারা যখন ক্ষমতায় এসেছেন ৫ বছরের মধ্যে শিল্প সম্পূর্ণরূপে ধ্বংস হয়ে গেছে। আপনারা ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সালে এখানে যে নৈরাজ্যের সৃষ্টি করেছিলেন তারজন্য আমাদের দায়ী করার চেষ্টা করছেন। আজকে পশ্চিমবাংলার মানুষ আপনাদের আস্তাকুঁড়েতে ছুঁড়ে ফেলে দিয়েছে। আমরা প্রাণপণ চেষ্টা করছি এই শিল্পকে তুলে ধরার জন্য। অতএব আপনারা একথা দয়া করে বলবেন না। আজকে আমাদের এখানে হরশংকরবাবু এবং সরোজ রায় মহাশয় যে বক্তব্য রেখেছেন, হরশংকরবাবু একজন শিক্ষক, তিনি এসব বিষয়ে একটু চিন্তাটিন্তা করেন এবং অনেক জ্ঞানের তথ্য দেন। কিন্তু তাদের একটা কথা বলতে চাই জনসাধারণ জ্ঞানের তথ্য আপনাদের কাছ থেকে শুনেছে, সারা ভারতবর্ষের মানুষ আপনাদের নীতি সমর্থন করে না, সমর্থন করে আমাদের নীতিকে। উত্তরপ্রদেশে নির্বাচন হয়ে গেছে, উড়িষ্যায় নির্বাচন হয়ে গেছে, সারা ভারতবর্ষে নির্বাচন হয়ে গেছে। আমরা যে নীতি ফলো করছি পশ্চিমবঙ্গে, সেটা হচ্ছে ভারত সরকারের নীতি এবং জনগণের সমর্থিত নীতি। আজকে যদি ভারত সরকার মনে করেন যে প্রাইভেট সেক্টার থাকবে না তাহলে আমাদের পশ্চিমবঙ্গে প্রাইভেট সেক্টার থাকবে না। কিন্তু আপনি যদি মনে করেন যে এখানে প্রাইভেট সেক্টার করতে দেবো না, ফলে আমাদের পশ্চিমবাংলায় যে বেকার সমস্যা তা দূর হতে পারেনা, অতএব আমরা পরিষ্কারভাবে যে নীতি অবলম্বন করেছি, ভারত সরকারের শ্রীমতি ইন্দিরা গান্ধীর ঘোষিত নীতি, জনগণের সমর্থিত নীতিকে নিয়ে আমরা এগিয়ে চলেছি, এটা দয়া করে মনে রেখে দেবেন। আপনাদের পুঁথিগত বিদ্যা নিয়ে যদি আমরা সমস্যার সমাধান করতে চাই, যেখানে লক্ষ লক্ষ বেকার যুবক রয়েছে, সেখানে আমাদের কর্তব্য হচ্ছে এই, যে কি করে ইন্ডাস্ট্রি গড়ে তুলবো, সেটাই আমাদের হবে বড় কর্তব্য। ভবানীবাবু বললেন যে কত বাঙ্গালী শিল্পপতি শিল্প গড়ে তোলবার জন্য আবেদন জানিয়েছিলেন আমি বলছি শুধু শিল্প করলেই হ'ল না, এই কি আপনারা আমাকে নির্দেশ দিচ্ছেন যে পশ্চিমবাংলায় যদি বাঙ্গালী শিল্পপতি পাওয়া যায় তাহলে শিল্প হবে, তা না হলে হবে না, এই নির্দেশ স্পষ্টভাবে আমাকে দিয়ে দিন, আমি কালকে থেকে এই নির্দেশ ফলো করবো। আমাদের নীতি হচ্ছে যাতে পশ্চিমবঙ্গের শিল্প উন্নতি হয়, পশ্চিমবঙ্গের বেকার সমস্যা যাতে দূর হয় তার চেষ্টা করা। আপনারা যদি এই কথা বলতেন যে যে-সমস্ত নুতন চাকরির সৃষ্টি হবে, সেই ক্ষেত্রে যাতে বাঙ্গালী ছেলেরা বেশী করে চাকরি পায়, সেটা আপনারা দেখুন তাহলে তার মানে বুঝতে পারতাম। কিন্তু বাঙ্গালীর টাকা কোথায়? আজকে শুধু কতকগুলো সস্তা বুলি দিয়ে যাতে করে জনপ্রিয়তা হবে না, কাজও এগোবে না, এইরকম নীতি নিয়ে আমরা চলতে পারবো না। আমাদের মনে রাখতে হবে, আমরা যে কাজ করতে যাচ্ছি —আমরা পশ্চিমবাংলার সমস্যার সমাধান করবার পথে আমরা এগিয়ে চলেছি। এখানে হরশংকরবাবু অনেক কিছু বললেন, তাঁর অবশ্য শিল্প সম্বন্ধে বিশেষ কিছু জ্ঞান নেই, তাই তিনি বলেছেন যে দু বছরের মধ্যে কিছু হওয়া উচিত। আমরা তাঁর কাছে এই প্রশ্ন করবো, তিনি আমার জেলার লোক। তাঁর কাছে যে ভুল ফিগার দিয়ে গেছে আমাদের মিঃ মুখার্জী—তিনি বলে গেলেন শিল্প দপ্তরের অপদার্থতার জন্য ঐ অটোমোবাইল টায়ার

ফ্যাক্টরীটা রায়বেরিলিতে চলে গেছে। তিনি জেনে রাখুন এবং আপনার মারফত সমস্ত দেশের জনসাধারণ জেনে রাখুন, তাঁকে বাঙ্গালী বলছেন---পশ্চিমবাংলায় যখন দুর্দিন চলছিল, তখন তিনি কেন ফ্যাক্টরীটা ইউ, পি-তে করবার জন্য দরখাস্ত করেছিলেন। বাঙ্গালী যদি হয়ে থাকেন তাহলে কেন সেইসময় পশ্চিমবঙ্গের জন্য দরখাস্ত করেননি? তিনি ভারত সরকারের কাছে দাবী করেছিলেন আমরা চলে যাবো ইউ, পি-তে। কারণ তখন পশ্চিমবঙ্গে সি, পি, এমের রাজত্ব চলছে। একদিকে লোকসান এবং আর একদিকে সি, পি, এম-এর গুন্ডাবাহিনী, তাই তিনি মনে করলেন আমি বেঁচে যাবো। কিন্তু পশ্চিম-বাংলার ৪।। কোটি মানুষতো এতে বাঁচে না। আজকে যদি তিনি মনে করেন লাইসেন্স পাবার পর পশ্চিমবাংলায় কংগ্রেস সরকার রয়েছে, সুতরাং তিনি ফিরে আসবেন--- আমাদেরকে তিনি কি চাকর মনে করেন নাকি? পশ্চিমবাংলাকে যদি তিনি ভালবাসতেন তাহলে সেই দুর্দিনে ঠিক পশ্চিমবাংলাতে ফ্যাক্টরী করতেন, তিনি আমার বন্ধুলোক। কিন্তু উনি যে কথা বলে গেলেন, সেটা ভুল বলেছেন। আর একটা ফিগার উনি বললেন, ৩০/৪০ হাজার লোকের চাকরি হ'ত। আপনি জানেন না শরৎবাবু, আপনাকে ভুল ফিগার দেওয়া হয়েছে। ৩০/৪০ হাজার নয়, ৩/৪ হাজার লোকের চাকরি হ'ত পশ্চিমবাংলায়। তিনি আবার আমাকে এই কথা বলতে এসেছিলেন। তিনি বলেছিলেন ট্রাক যে তৈরী হবে তার ড্রাইভারী যারা করবে, তাদেরকেও আমরা ধরে নিয়েছিলাম। এই ট্রাক রায়বেরিলিতে হোক বা পশ্চিমবাংলায় হোক বা পাঞ্জাবে হোক, সেই ট্রাক কোন জায়গায় বিক্রি হবে এবং সেই ট্রাক ড্রাইভার কে হবে, নিশ্চয়ই সেই কারখানার খবরের উপর সেটা নির্ভর করছে না।

[5-15—5-25 p.m.]

ত্রিবেণী টিস্যু এবং আরো কতগুলি জায়গায় আমরা চেষ্টা করছি। হিন্দুস্থান লিভারের য কথা বললাম, বোম্বাইতে তারা পেয়েছিল, কিন্তু এখানে চলে আসবার চেষ্টা করছে এবং আমরা আনতে পেরেছি। অতএব যখন ফিগার দেবেন তখন ঠিক ফিগার দেবেন। সিমেন্ট সম্পর্কে যে কথা ওরা বললেন না জেনে, সিমেন্ট কারখানা করতে গেলে ২২ কোটি টাকা খরচ করতে হবে, তাকে ভায়বেল করতে হবে, কিছু না করেই একটা কারখানা পশ্চিমবঙ্গের মানুষের ঘাড়ে চাপিয়ে দেওয়া যায় না। সিমেন্ট ফ্যাক্টরী করতে গেলে তাকে ভায়বেল করতে হবে, লেটার অফ ইন্টেন্ট পেয়েছি ২ লক্ষ টন সিমেন্ট করবার জন্য, আমাদের যে কনসালটেন্ট ফার্ম তারা বললেন এটাকে ভায়বেল করতে গেলে ৮ লক্ষ টন করতে হবে। সিমেন্ট ফ্যাক্টরী করতে গেলে স্লাগ সিমেন্টের সঙ্গে লাইম স্টোন মিশিয়ে সিমেন্ট করতে হবে। আমরা বোকারো স্টীলের সঙ্গে কথা বলেছি, তারা ২ লক্ষ টন সিমেন্ট দিতে রাজী হয়েছে, আমরা চেয়েছি ৪ লক্ষ টন,। সিমেন্ট ফ্যাক্টরীর জন্য মালব্য সাহেবকে চিঠি লিখেছি এবং বোকারোর সঙ্গে আমরা কথাবার্তা বলছি, সিমেন্ট ফ্যাক্টরীর কাজ দ্রুত অগ্রসর হচ্ছে এ বিষয় কোন সন্দেহ নাই। কিন্তু আজকে তা না জেনে বলে দিলেন সিমেন্ট ফ্যাক্টরীর কাজ হচ্ছে না। আপনারা জেনে রাখুন দুর্গাপুরে একটা সিমেন্ট ফ্যাক্টরীর কাজ এগুচ্ছে, আসানসোলে একটা সিমেন্ট ফ্যাক্টরীর কাজ এগুচ্ছে এবং পুরুলিয়াতেও সমানভাবে কাজ এগুচ্ছে। এ্যালয় স্টীলের কথা বলছেন যার টোটাল কস্টিং হচ্ছে ৬৫ কোটি টাকা, এটা এই ফ্যাক্টরী করতে গেলে দরকার আপনারা শোনেননি ডাঃ জয়নাল আবেদিনের কথা মেশিনগুলি না দেখে নেওয়ার জন কি হয়েছে, আজও সেখানে লোকসান যাচ্ছে। ৬৫ কোটি টাকার ফ্যাক্টরী করব, সুতরাং চিন্তা করে ভাল করে দেখে শুনে করতে হবে। আজকে একটা স্মল স্কেল ইণ্ডাস্ট্রি করতে গেলে, একটা কটেজ ইণ্ডাস্ট্রি করতে গেলেও সময় লাগবে। এইরকম একটা বিরাট ফ্যাক্টরী করতে হলে একটু সময় নিয়ে চিন্তা করে করার দরকার আছে। তারপর পাওয়ারের যে অবস্থা পশ্চিমবঙ্গে, সেটা আজকে চিন্তা করতে হবে। সেইজন্য আমি আমাদের দলের সদস্য, যারা এই কথা বলেছেন তাদের বিশেষ করে অনুরোধ করব যে আপনাদের যদি কোন প্রশ্ন থাকে, যদি কিছু জানবার থাকে তাহলে নিশ্চয়ই সে সম্বন্ধে পুরোপুরি তথ্য জেনে নিন এবং যদি মনে করেন এই সম্পর্কে ইমপ্রুভমেন্ট করা সম্ভব তাহলে নিশ্চয়ই সে স্কোপ থাকবে তাদের পরামর্শ দেবার এবং সেটা গ্রহণীয় হলে নিশ্চয়ই

গ্রহণ করব। কিন্তু ভুল তথ্য রেখে তারা যেন সভাকে বিভ্রান্ত করার চেষ্টা না করেন। এখানে কোলে মহাশয়, পেপার সর্টেজের কথা বলেছেন, আমি জানি পেপার সর্টেজ রয়েছে এবং সেটা আমরা যতটা পারি করবার চেষ্টা করছি এবং করব। ভারত সরকার এ বিষয়ে একটা কমিটি করে দিয়েছেন, সেই কমিটি পেপার ডিষ্ট্রিবিউট করছেন, সুতরাং ডায়রেকটলি পেপার ইণ্ডাষ্ট্রি আমরা করতে পারছি না। আমরা তাদের মাধ্যমে কাজ করবার চেষ্টা করছি। আমাদের একটাই পলিসি, সেই পলিসিটা হচ্ছে পশ্চিমবঙ্গের ভয়াবহ বেকার সমস্যার সমাধান করা। এই বেকার সমস্যা দূর করতে পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ বেকারের কর্মসংস্থান করে দেবার জন্য আমাদের শিল্পে অগ্রসর হতে হবে। শিল্পে অগ্রসর হতে আমাদের যারা সাহায্য করবেন এবং সেটা ভারত সরকারের নীতির মধ্যে যদি পড়ে তাহলে তার সঙ্গে হাতে হাত দিয়ে আমরা এগিয়ে যেতে রাজি আছি। পশ্চিমবঙ্গের শিল্প প্রসার করতে গেলে আমরা যে নীতি নিয়ে এগুচ্ছি সেই নীতি ছাড়া অন্য নীতির কথা যদি কেউ বলেন এবং আমরা যদি মনে করি সেটা ঠিক তাহলে আমরা সেই নীতি মেনে নেব। কিন্তু আজকে পশ্চিমবাংলার যে অবস্থা, তাতে এই বেকার সমস্যা দূর করতে না পারলে পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নতি হতে পারবে না এবং পশ্চিমবঙ্গের অর্থনৈতিক উন্নতি না হলে পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নতি হতে পারবে না। এই কটি কথা বলে যে সকল কাট মোশান আছে সেগুলো আপোস করে আমার প্রস্তাবকে সমর্থন করবার দাবী জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**Mr. Speaker** : I now put to vote all the cut motions moved on Demand No. 62 except cut motions No. 2, 8, 9 and 10 on which I understand a division has been claimed.

The motion of Shri Saroj Roy that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Ajit Kumar Basu that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Dr. Sk. Omar Ali that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Netaipada Sarkar that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Saroj Roy that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Harasankar Bhattacharyya that the amount of the demand be reduced to Re. 1, was then put and a division taken with the following result :—

NOES—90

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Banerjee, Shri Nandalal.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Ajit Kumar (Mid.).

Basu, Shri Supriyo.
Bharati, Shri Ananta Kumar
Bhattacharya, Shri Keshab Chandra.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Kartic Chandra.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Rajani.
Das, Shri Sudhir Chandra.
Daulat Ali, Shri Sheikh.
De, Shri Asumanja
Deshmukh, Shri Netai.
Dolui, Shri Hari Sadhan.
Dutt, Shri Ramendra Nath.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ghosh, Shri Tarun Kanti.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gyan Singh, Shri Sohanpal.
Halder, Shri Harendra Nath.
Hatui, Shri Ganesh.
Hemram, Shri Kamala Kanta.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Mahato, Shri Kinkar.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Majhi, Shri Rup Sing.
Maji, Shri Saktipada.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Moitra, Shri Arun Kumar.
Molla, Tasmatulla, Shri.
Mondal, Shri Amarendra.
Mondal, Shri Khagendra Nath.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukherjee, Shri Sibdas.
Mukherjee, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.

Nurunnesa Sattar, Shrimati.
Paik, Shri Bimal.
Palit, Shri Pradip Kumar.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Patra, Shri Kashinath.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Roy, Shri Bireswar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Roy, Shri Suvendu.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Sisir Kumar.
Shamsuddin Ahmed, Shri.
Shukla, Shri Krishna Kumar.
Singha, Shri Lal Bahadur.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Singha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Talukdar, Shri Rathin.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—14

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A.H.
Bhattacharjee, Shri Siba Pada.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Mondal, Shri Anil Krishna.
Panda, Shri Bhupal Chandra.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 14 and the Noes 90, the motion was lost.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the demand be reduced to Re. 1, was then put and a division taken with the following result :—

NOES--90

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Banerjee, Shri Nandalal.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Basu, Shri Supriyo.
Bharati, Shri Ananta Kumar.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Kartic Chandra.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Rajani.
Das, Shri Sudhir Chandra.
Daulat Ali, Shri Sheikh.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Dolui, Shri Hari Sadhan.
Dutt, Shri Ramendra Nath.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ghosh, Shri Tarun Kanti.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gyan Singh, Shri Sohanpal.
Halder, Shri Harendra Nath.
Hatui, Shri Ganesh.
Hemram, Shri Kamala Kanta.
Kar, Shri Sunil.
Khan, Samsul Alam, Shri.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Mahato, Shri Kinkar.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Majhi, Shri Rup Sing.
Maji, Shri Saktipada.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.

Mohammad Idris Ali, Shri.
Moitra, Shri Arun Kumar.
Molla, Tasmatulla, Shri.
Mondal, Shri Amarendra.
Mondal, Shri Khagendra Nath.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukherjee, Shri Sibdas.
Mukherjee, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Nurunnesa Sattar, Shrimati.
Paik, Shri Bimal.
Palit, Shri Pradip Kumar.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Patra, Shri Kashinath.
Pramanik, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Roy, Shri Bireswar.
Roy, Shimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy,Shri Jaindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Roy, Shri Suvendu.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Sisir Kumar.
Shamsuddin Ahmed, Shri.
Shukla, Shri Krishna Kumar.
Singha, Shri Lal Bahadur.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Talukdar, Shri Rathin.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—14

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A.H.
Bhattacharjee, Shri Siba Pada.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Mondal, Shri Anil Krishna.
Panda, Shri Bhupal Chandra.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 14 and the Noes 90, the motion was lost.

[5-25—5-35 p.m.]

The motion of Shri Tarun Kanti Ghosh that a sum of Rs. 5,81,26,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : 320—Industries (Excluding Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Closed and Sick Industries), and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries) was then put and a division taken with the following result :—

AYES—92

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Banerjee, Shri Nandalal.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Basu, Shri Supriyo.
Bharati, Shri Ananta Kumar.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Kartic Chandra.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan
Chatterjee, Shri Tapan
Das, Shri Rajani.
Das, Shri Sudhir Chandra.
Daulat Ali, Shri Sheikh.
De, Shri Asamanja
Deshmukh, Shri Netai.
Dolui, Shri Hari Sadhan.
Dutt, Shri Ramendra Nath.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ghosh, Shri Tarun Kanti.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gyan Singh, Shri Sohanpal.
Halder, Shri Harendra Nath.
Hatui, Shri Ganesh.
Hemram, Shri Kamala Kanta.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Mahato, Shri Kinkar.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Majhi, Shri Rup Singh.
Maji, Shri Saktipada.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Probhakar.

Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Moitra, Shri Arun Kumar
Molla, Tasmatulla, Shri.
Mondal, Shri Aftabuddin.
Mondal, Shri Amarendra.
Mondal, Shri Khagendra Nath.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukherjee, Shri Sibdas.
Mukherjee, Shri Subrata
Mukhopadhyaya, Shri Ajoy.
Nurunnesa Sattar, Shrimati.
Paik, Shri Bimal.
Palit, Shri Pradip Kumar.
Panja, Shri Ajit Kumar
Parui, Shri Mohini Mohon.
Patra, Shri Kashinath.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri
Roy, Shri Bireswar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Roy, Shri Suvendu.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Sisir Kumar.
Sen Gupta, Shri Kumar Dipti.
Shamsuddin Ahmed, Shri.
Shukla, Shri Krishna Kumar.
Singha, Shri Lal Bahadur.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Talukdar, Shri Rathin.
Wilson-de Roze, Shri George Albert.

NOES—14

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhattacharjee, Shri Siba Pada.

Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Mondal, Shri Anil Krishna.
Panda, Shri Bhupal Chandra.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 92 and the Noes 14, the motion was carried.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the demand be re uced to Re. 1, was then put and lost.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Tarun Kanti Ghosh that a sum of Rs. 21,95,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : 328- Mines and Minerals, was then put and agreed to.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the demand be reduced to Re. 1, was then put and a division taken with the following result :—

NOES—91

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Basu, Shri Supriyo,
Bharati, Shri Ananta Kumar.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Kartic Chandra.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Rajani.
Das, Shri Sudhir Chandra.
Daulat Ali, Shri Sheikh.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Dolui, Shri Hari Sadhan.
Dutt, Shri Ramendra Nath.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Tarun Kanti.

Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gyan Singh, Shri Sohanpal.
Hajra, Shri Basudeb.
Halder, Shri Harendra Nath.
Hatui, Shri Ganesh.
Hemram, Shri Kamala Kanta.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Mahato, Shri Kinkar.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Majhi, Shri Rup Sing.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Moitra, Shri Arun Kumar.
Molla, Tasmatulla, Shri.
Mondal, Shri Aftabuddin.
Mondal, Shri Amarendra.
Mondal, Shri Khagendra Nath.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukherjee, Shri Sibdas.
Mukherjee, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Naskar, Shri Arabinda.
Nurunnesa Sattar, Shrimati.
Paik, Shri Bimal.
Palit, Shri Pradip Kumar.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Patra, Shri Kashinath.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Roy, Shri Bireswar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Roy, Shri Suvendu.

Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Sisir Kumar.
Sen Gupta, Shri Kumar Dipti.
Shamsuddin Ahmed, Shri.
Shukla, Shri Krishna Kumar.
Singha, Shri Lal Bahadur.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Talukdar, Shri Rathin.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—14

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharjee, Shri Siba Pada.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Mondal, Shri Anil Krishna.
Panda, Shri Bhupal Chandra.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 14 and the Noes 91, the motion was lost.

The motion of Shri Tarun Kanti Ghosh that a sum of Rs. 15,00,000 be granted for expenditure under Demand No. 75, Major, Head : "500-Investments in General Financial and Trading Institutions, was then put and agreed to.

**Demand No. 80**

The motion of Shri A. H Besterwitch that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Tarun Kanti Ghosh that a sum of Rs. 26,00,000 be granted or expenditure under Demand No. 80, Major Head : "526-Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)"., was then put and agreed to.

**Demand No. 82**

The motion of Shri Harasankar Bhattacharyya that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Tarun Kanti Ghosh that a sum of Rs. 1,10,00,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "530-Investments in Industrial

Financial Institutions (Excluding Public Undertakings)", was then put and agreed to.

**Demand No. 50**

Major Heads: 298-Co-operation, 498-Capital Outlay on Co-operation, and 698-Loans to Co-operative Societies.

**Dr. Zainal Abedin**: Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,93,76,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads: "298-Co-operation, 498-Capital Outlay on Co-operation, and 698-Loans to Co-operative Societies."

**সমবায় বিভাগের ব্যয়বরাদ্দের দাবীতে সমবায় মন্ত্রিমহোদয়ের ভাষণ**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৪-৭৫ সালের ব্যয়ের জন্য ডিম্যান্ড নং ৫০, মেজর হেড "২৯৮—কো-অপারেশন", "৪৯৮—সমবায় মূলধন বিনিয়োগ" এবং "৬৯৮—সমবায় সমিতিকে ঋণদান" খাতে মোট ৪,৯৩,৭৬,০০০ টাকা মঞ্জুর করার প্রস্তাব করছি।

স্বল্প ও মধ্যমেয়াদী কৃষিঋণ

রাজ্যস্তরে রাজ্য সমবায় ব্যাংক, জেলা ও মহকুমায় সতেরটি কেন্দ্রীয় সমবায় ব্যাংক ও গ্রামাঞ্চলে প্রাথমিক কৃষিঋণদান সমিতিগুলি নিয়ে আমাদের রাজ্যে যে কৃষিঋণদান প্রতিষ্ঠান রয়েছে তাকে উত্তরোত্তর শক্তিশালী করা এবং এই সংগঠনের মাধ্যমে স্বল্প ও মধ্যমেয়াদী কৃষিঋণদানের পরিমাণ, কৃষকভাইদের প্রয়োজনের দিকে লক্ষ্য রেখে উত্তরোত্তর বৃদ্ধি করার জন্য রাজ্য সরকার নির্দিষ্ট কর্মসূচী গ্রহণ করেছেন।

১৯৬৬-৬৭ সালের পর থেকে সমবায় ঋণদানের ক্ষেত্রে অবনতি ঘটতে থাকে এবং ১৯৭১-৭২ সমবায় বৎসরে ঋণ আদায় ও দাদনের পরিমাণ ক'মে দাঁড়ায় যথাক্রমে মাত্র শতকরা ২০ ভাগ এবং ৪ কোটি টাকা। সকলের সমবেত চেষ্টায় গত বৎসর অবস্থার পরিবর্তন হওয়ায় আদায়ের পরিমাণ বেড়ে দাঁড়ায় শতকরা ৪৫ ভাগ-এ এবং নূতন দাদনের পরিমাণ হয় প্রায় ৮ কোটি টাকা। কয়েক বৎসরের অনাদায়ী সুদের ভারী বোঝা না থাকলে আদায়ের চিত্র আরও ভাল হতে পারত। সংশ্লিষ্ট সকলের সহযোগিতায় আদায়ের আরও উন্নতি ও ঋণদানের পরিমাণ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি ক'রে কৃষিঋণদান ব্যবস্থার ভিত্তি সুদৃঢ় করার দিকে দৃষ্টি দেওয়া হচ্ছে।

মূলতঃ রিজার্ভ ব্যাংক সমীক্ষকদলের সুপারিশের ভিত্তিতে স্বল্প ও মধ্যমেয়াদী ঋণদান প্রতিষ্ঠানগুলিকে শক্তিশালী করার জন্য রাজ্য সরকার এ বৎসর যে সমস্ত ব্যবস্থা অবলম্বন করেছেন তার মধ্যে উল্লেখযোগ্য হ'লঃ

(ক) রাজ্য সরকার কেন্দ্রীয় সমবায় ব্যাংকগুলিকে শক্তিশালী করার জন্য শেয়ার বাবত ২ কোটি ৪৮ লক্ষ টাকা দেওয়ার যে প্রস্তাব করেছিলেন তার মধ্যে ২ কোটি ৩ লক্ষ টাকা দেওয়া হয়ে গিয়েছে এবং বাকি টাকা এ বৎসরে দেওয়ার প্রস্তাব আছে।

(খ) ২৪-পরগনা নর্থ সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাংক, ২৪-পরগনা সাদার্ন সেন্ট্রাল ব্যাংক এবং কোচবিহার সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাংককে রাজ্য সমবায় ব্যাংকের সঙ্গে সংযুক্ত করা হয়েছে। এবং কালনা-কাটোয়া সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাংক-কে বর্ধমান কেন্দ্রীয় সমবায় ব্যাংকের সঙ্গে সংযুক্ত করা হয়েছে। এই সংযুক্তির ফলে সাময়িকভাবে আমানতকারীদের অসুবিধা হ'লেও মোটামুটিভাবে তাঁদের স্বার্থ

অক্ষুণ্ণই আছে। কোচবিহারে এবং কালনা-কাটোয়া ব্যাংকের আমানতকারীদের ইতি-মধ্যে শতকরা ৬৫ ভাগ আমানত তুলে নেবার স্বাধীনতা দেওয়া হয়েছে। আশানুরূপ আদায় হ'লে সমস্ত আমানতের টাকা তুলে নেবার অধিকার অল্পদিনের মধ্যে দেওয়া যাবে।

(গ) প্রাথমিক পর্যায়ে সমিতিগুলির অনাদায়যোগ্য ঋণের ৫০% অবলুপ্তি ঘটানোর জন্য কেন্দ্রীয় ও রাজ্য সরকারের পক্ষ থেকে ১ কোটি ৩৮ লক্ষ টাকা পুনর্বাসন অনুদান দেওয়ার যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল, এ পর্যন্ত এই বাবতে ৪৪ লক্ষ টাকা রাজ্য সমবায় ব্যাংক মারফৎ কেন্দ্রীয় ব্যাংকগুলিকে দেওয়া হয়েছে। বর্তমান আর্থিক বছরের মধ্যেই বাকি অংশ দেবার প্রস্তাব রয়েছে।

(ঘ) প্রাথমিক স্তরে নিতান্ত দুর্বল সমিতিগুলিকে লিকুইডেশনে দিয়ে অথবা অপেক্ষাকৃত সবল সমিতিগুলির সঙ্গে তাদের যুক্ত ক'রে সমিতিগুলির বর্তমান সংখ্যা কমিয়ে ৬,৬০০ স্বনির্ভর অথবা প্রায়-স্বনির্ভর সমিতিতে পুনর্গঠিত করার কাজ চলছে।

পঞ্চম যোজনায় ঋণদান সমিতিগুলির সভাসংখ্যা মোট কৃষিজীবী পরিবারের শতকরা ২২ ভাগ থেকে বাড়িয়ে অন্ততঃ শতকরা ৫০ ভাগ করার প্রস্তাব রয়েছে এবং বাৎসরিক স্বল্প-মেয়াদী দাদনের পরিমাণ বর্তমানের ৮ কোটির স্থলে অন্তত ৫০ কোটি টাকা করার লক্ষ্যমাত্রা স্থির রয়েছে। এই লক্ষ্যমাত্রায় যাতে পৌঁছান যায়, তার জন্য যেসব ব্যবস্থা গ্রহণের প্রস্তাব আছে তার মধ্যে উল্লেখযোগ্য হ'ল ঃ

(ক) রাজ্য ও কেন্দ্রীয় সমবায় ব্যাংকগুলির শাখা খোলবার জন্য অনুদান।

(খ) কেন্দ্রীয় সমবায় ব্যাংক স্তরে প্রাথমিক সমিতিগুলির ম্যানেজার এবং কেন্দ্রীয় ব্যাংকের সুপারভাইজার নিয়োগের জন্য ক্যাডার গঠন এবং তার জন্য সরকারী অনুদান এবং রাজ্য সমবায় ব্যাংক স্তরে কেন্দ্রীয় ব্যাংকগুলিকে ম্যানেজার নিয়োগের জন্য ক্যাডার গঠন এবং তার জন্য সরকারী অনুদান।

(গ) ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের দেওয়া দাদনের পরিমাণ বৃদ্ধির ভিত্তিতে কেন্দ্রীয় সমবায় ব্যাংকগুলিকে ও প্রাথমিক সমিতিগুলিকে বিশেষ অনুদান।

(ঘ) পুনর্গঠিত প্রাথমিক সমিতিগুলিকে ম্যানেজার নিয়োগের জন্য অনুদান এবং শেয়ার বাবত ১০ হাজার টাকা সাহায্য প্রদান।

প্রসঙ্গতঃ উল্লেখ করা যায় যে, ২৪-পরগনা নর্দার্ন সেন্ট্রাল ব্যাংকের পরিচালনা ব্যবস্থা সম্বন্ধে যে সকল অভিযোগ পাওয়া যায় সে সম্বন্ধে বিস্তারিত অনুসন্ধানের জন্য একজন অবসরপ্রাপ্ত বিচারপতিকে নিয়ে ইতিমধ্যে তদন্ত কমিশন গঠন করা হয়েছে। ১৯৭৪-৭৫ সালের বাজেটে এইসমস্ত কর্মসূচীর ভিত্তিতে ব্যয়বরাদ্দের প্রস্তাব রয়েছে।

[ 5-35—5-45 p.m. ]

**দীর্ঘমেয়াদী কৃষিঋণ**

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, আমাদের রাজ্যে দীর্ঘমেয়াদী সমবায় কৃষিঋণ আন্দোলন অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চাৎপদ। এছাড়া অনাদায়ী ঋণ এই আন্দোলনের অগ্রগতিকে রুদ্ধ ক'রে রেখেছে। চতুর্থ পরিকল্পনাকালে যেখানে ১৩ কোটি টাকা দীর্ঘমেয়াদী ঋণদানের লক্ষ্যমাত্রা ছিল, সেখানে এ যাবৎ ৫ কোটি টাকার মত দীর্ঘমেয়াদী ঋণ দেওয়া সম্ভব হয়েছে। ১৯৭২-৭৩ সমবায় বৎসরে এই ঋণদানের পরিমাণ ছিল ৮৮ লক্ষ ৫০

হাজার টাকা। ১৯৭৩-৭৪ সমবায় বছরে অনুরূপ পরিমাণ ঋণ দাদন হবে ব'লে মনে করা যাচ্ছে। বকেয়া ঋণ আদায়ের জন্য সর্বতোভাবে প্রচেষ্টা চালানো হচ্ছে।

পঞ্চম পরিকল্পনায় দীর্ঘমেয়াদী কৃষিঋণ দানের লক্ষমাত্রা স্থির হয়েছে ৪০ কোটি টাকা এই লক্ষ্যে পৌঁছানোর জন্য আরও বেশী সংখ্যক জমি উন্নয়ন ব্যাঙ্ক বা শাখা স্থাপন করার এবং তার সঙ্গে উপযুক্ত সংখ্যক সুপারভাইজার নিয়োগের প্রস্তাব রয়েছে।

**সমবায় বিপণন, কৃষিজাত দ্রব্য সংরক্ষণ প্রভৃতি**

রাজ্য মার্কেটিং ফেডারেশন এবং প্রাথমিক বিপণন সমিতিগুলি ১৯৭৩-৭৪ সমবায় বছরে মোট ৫ কোটি টাকার সার, ২৫ লক্ষ টাকার বীজ ও ১০ লক্ষ টাকার কীটনাশক ঔষধ ও কৃষি যন্ত্রাদি বিক্রয় করতে সমর্থ হবে ব'লে আশা করা যাচ্ছে। ৫৩৪টি বিপণন সমিতি ও সেবা সমিতি ফুড্ কর্পোরেশনের এজেন্ট হিসাবে ধান সংগ্রহে নিযুক্ত হয়েছে। ৩৫টি সমিতি জুট কর্পোরেশনের এজেন্ট হয়ে এ পর্যন্ত কিঞ্চিদধিক ৮ লক্ষ মণ কাঁচা পাট ক্রয় করেছে। জুট কর্পোরেশন এ পর্যন্ত যত কাঁচা পাট ক্রয় করেছেন তার ৫০ শতাংশ এই সমিতিগুলির মাধ্যমে ক্রয় করা হয়েছে। রাজ্য মার্কেটিং ফেডারেশন দার্জিলিং জেলার মিরিখ অঞ্চলে স্থানীয় সমবায় সমিতির মাধ্যমে আলোচ্য বছরে প্রায় দেড় লক্ষ টাকার কমলালেবু ক্রয় ক'রে কলকাতায় বিক্রয় করছে। এই ব্যবস্থায় কৃষকেরা প্রায় দেড়গুণ দাম পেয়েছেন। এছাড়া বর্তমান বছরে রাজ্য মার্কেটিং ফেডারেশন ৪ লক্ষ ৩২ হাজার টাকার তুলা কৃষকদের কাছ থেকে সরাসরি ক্রয় করেছে।

বিপণন সমিতিগুলিকে তাদের কর্মক্ষমতা বৃদ্ধি করার উদ্দেশ্যে গুদাম তৈরির জন্য এবং অংশীদারী মূলধন বৃদ্ধির জন্য আর্থিক সাহায্য করা হয়। ১৯৭৪-৭৫ সালে বিপণন ও প্রসেসিং সমবায় খাতে ৩৫ লক্ষ ৫৫ হাজার টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

**ক্রেতা সমবায়**

ক্রেতা সমবায়গুলিকে চতুর্থ পরিকল্পনায় অনুমোদিত ধাঁচে, ব্যবসায়ের জন্য গৃহনির্মাণ বৃহদায়তন খুচরা পণ্য বিক্রয়কেন্দ্র স্থাপন এবং পণ্য পরিবহণের জন্য ট্রাক ইত্যাদি ক্রয়ের জন্য অংশীদারী মূলধন, ঋণ ও অনুদান বাবত ১০ লক্ষ ৬১ হাজার টাকা চলতি আর্থিক বছরে দেবার প্রস্তাব আছে।

মোট ২৮টি পাইকারী ক্রেতা সমবায় সমিতির মধ্যে ১৫টি সমিতি ১৯৭২-৭৩ সমবায় বছরে লাভ দেখাতে সমর্থ হয়েছে। রাজ্য ফেডারেশনও বিগত ৩ বছর যাবত লাভ ক'রে পূর্বের সমস্ত লোকসান মিটিয়ে বর্তমানে লাভে চলছে।

প্রসঙ্গতঃ উল্লেখ করা যায় যে ক্রেতা সমবায়ের মাধ্যমে এ বছর প্রায় ১½ কোটি টাকার মোটা কাপড় বিক্রয় ক'রে দরিদ্র জনসাধারণ, বিশেষ ক'রে চাষীভাইদের কাপড়ের চাহিদা মেটাবার সাধ্যমত চেষ্টা করা হয়েছে এবং এই প্রয়াস এখনও অব্যাহত আছে। এ ছাড়া বাজারদর থেকে সস্তা দরে ক্রেতা সমবায়ের মাধ্যমে সর্ষের তেল বিক্রয় করার ফলে বাজার-দরের ওপর তার যথেষ্ট প্রভাব পড়েছে, যার ফলে কিলো প্রতি ১২ টাকা থেকে নেমে এখন তেলের বাজারদর হয়েছে কিলো প্রতি ১০ টাকা বা তারও কম। আশা করা যাচ্ছে, এই প্রচেষ্টায় সর্ষের তেলের বাজারদর আরও কমবে।

পঞ্চম যোজনায় পাইকারী ও প্রাথমিক সমবায় সমিতিগুলিকে শক্তিশালী করার প্রকল্প অনুসারে ১৯৭৪-৭৫ আর্থিক বছরে অংশীদারী মূলধন ৬ লক্ষ ৬০ হাজার, ঋণ ৪ লক্ষ ১৬ হাজার ও অনুদান ৫ লক্ষ ২৪ হাজার টাকা সাহায্য করার প্রস্তাব করা হয়েছে।

**গৃহনির্মাণ সমবায়**

১৯৭৩-৭৪ সালে রাজ্যভিত্তিক আবাসন সমিতি থেকে ১০ লক্ষ টাকার শেয়ার কিনে একে সাহায্য করার প্রস্তাব রয়েছে। এই অতিরিক্ত অর্থলগ্নীর ফলে শীর্ষ সমিতিটি জীবনবীমা কর্পোরেশনের কাছ থেকে অধিক পরিমাণে ঋণ গ্রহণ করতে পেরেছে এবং বর্তমান আর্থিক বছরে ১৫টি প্রাথমিক পর্যায়ের আবাসন সমিতিকে ৬০ লক্ষ ৫৮ হাজার টাকা ঋণ-মঞ্জুর করেছে। ১৯৭৪-৭৫ সালে সরকারের তরফে ১০ লক্ষ টাকার শেয়ার ক্রয়ের এবং ৭০ হাজার টাকার অনুদান দেবার প্রস্তাব রয়েছে।

**সমবায় প্রশিক্ষণ ও শিক্ষা**

১৯৭৪-৭৫ সালে সমবায় সমিতি ও সমবায় দপ্তরের কর্মচারীদের প্রশিক্ষণ দেবার পরিকল্পনা অব্যাহত থাকবে। সমবায় সমিতি সমূহের সম্পাদক, সাধারণ সদস্য ও পরিচালকবর্গকে সমবায় সম্পর্কে বিশেষ শিক্ষাদানের জন্য প্রচলিত "সদস্য শিক্ষা প্রকল্প"-টির আমূল পরিবর্তন ক'রে "সমবায় শিক্ষা প্রকল্প" নামকরণ করা হয়েছে এবং ১৯৭৪-৭৫ সালে এ বাবতে ৮ লক্ষ টাকার ব্যয়বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

বেকার ইঞ্জিনীয়ার সমিতি

বেকার ইঞ্জিনীয়ারদের সমবায় সমিতিগুলিকে চলতি বছরে কেন্দ্রীয় সরকারের কর্মসংস্থান প্রকল্পে সাহায্য দেওয়া হচ্ছে।

মৎস্যজীবী ও অন্যান্য সমবায় সমিতি

আগামী আর্থিক বছরে মৎস্যজীবী সমবায় সমিতিগুলির সাহায্যকল্পে ৩ লক্ষ ৮৩ হাজার টাকা ব্যয়ের প্রস্তাব আছে। এ ছাড়া অন্যান্য সমবায় সমিতিগুলির ক্ষেত্রেও বিভিন্ন খাতে অর্থবরাদ্দ করা হয়েছে।

সমবায় প্রশাসন

১৯৭৩ সালের সমবায় আইন, সমবায়ের কর্মকর্তাদের উপর অধিকতর দায়িত্ব অর্পণ করেছে। সমবায় আইনের প্রয়োগ যাতে ন্যায়বিচারের ভিত্তির উপর প্রতিষ্ঠিত হতে পারে তার জন্য আমরা কো-অপারেটিভ ট্রাইব্যুনাল গঠন করেছি। শীঘ্রই ট্রাইব্যুনাল কাজ শুরু করবে। এই ট্রাইব্যুনাল পশ্চিমবঙ্গ সমবায় সমিতি আইনের বিধিমতে প্রদত্ত নানাবিধ আদেশের বিরুদ্ধে আপীলের আবেদন শুনবেন। সমবায় আন্দোলনের অগ্রগমন ও পরি-কল্পনার লক্ষ্যমাত্রায় পৌঁছাবার জন্য সরকারী নীতির যথার্থতা বিচার করবার জন্য মাঝে মাঝে সব বিষয় খতিয়ে দেখার প্রয়োজন আছে। এই উদ্দেশ্যে উচ্চ পর্যায়ের একটি সমবায় পরিষদ (কো-অপারেটিভ কাউন্সিল) গঠনের কথা সরকার বিশেষভাবে চিন্তা করেছেন।

উপসংহার

সমবায় আন্দোলনের ক্ষেত্রে পশ্চাৎপদ পশ্চিমবঙ্গে এই আন্দোলনকে ব্যাপকভাবে জনগণের মধ্যে প্রসারিত করবার জন্য সরকার সাধ্যমত অর্থ দিয়ে এবং সময়োপযোগী আইনের বিধান ক'রে সর্বপ্রকারে চেষ্টা করছেন। কিন্তু এই আন্দোলন মূলতঃ জনগণের আন্দোলন। সুতরাং সরকারের সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের সর্বস্তরের জনসাধারণ এই আন্দোলনকে শক্তিশালী করবার জন্য এগিয়ে আসুন, আপনাদের সকলের কাছে আমি এই আবেদন রাখছি।

**সমবায় দীর্ঘজীবী হোক, জয়হিন্দ্।**

**Shri Ajit Kumar Ganguly** : That the amount of the demand be reduced to **Re. 1.**

**Shrimati Ila Mitra** : That the amount of the demand be reduced to **Re. 1.**

**Shri Aswini Roy** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Shish Mohammad** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Ajit Kumar Basu** : That the amount of the demand be reduced by **Rs.** 100.

**Shri Shish Mohammad** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Shish Mohammad :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের মাননীয় ডাঃ জয়নাল আবেদিন ডিমান্ড নং ৫০ এই হাউসে উপস্থাপিত করেছেন এবং ৫০ নং আলোচনা প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে পশ্চিমবঙ্গ সমবায় আন্দোলন সর্বদিক থেকে বহু পশ্চাতে পড়ে আছে। মাননীয় মন্ত্রিমহাশয় তাঁর উদ্বোধনী ভাষণের সময় স্বীকার করেছেন পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় অনেক পিছিয়ে আছে। যদি আমি একথা বলি তাহলে নিশ্চয়ই সত্যের অপলাপ করা হবেনা অর্থাৎ এগ্রিকালচারাল কো-অপারেটিভ সোসাইটির ক্ষেত্রেই হোক, ইন্ডাস্ট্রির ক্ষেত্রেই হোক, কনজিউমার্স কো-অপারেটিভ সোসাইটির ক্ষেত্রেই হোক, সর্বক্ষেত্রে আমরা দেখতে পাবো পশ্চিমবঙ্গে এযাবতকাল যা হবার কথা ছিল তার অনেক পশ্চাতে আছে, অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করা মুশকিল। তবে একটা দিক থেকে অনেক এগিয়ে আছে, সর্বশীর্ষে বললেও অতিশয়োক্তি করা হবেনা, সেটা হচ্ছে আরবান ক্রেডিট সোসাইটির ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান শীর্ষে বলা যেতে পারে। এখন যদি বম্বে প্রথম স্থান অধিকার করে থাকে তাহলে হয়ত পশ্চিমবঙ্গ দ্বিতীয় বা তৃতীয় স্থান অধিকার করে আছে।

[5-15 — 5-55 p.m.]

কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই আর্বান ক্রেডিট সোসাইটির যারা উদ্যোক্তা তাঁরা যারা আর্বান ক্রেডিট সোসাইটি মুভমেন্ট করে তাদের সেই মুভমেন্ট যাতে আরও জোরদার হয়, পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অধিকার করতে পারে সেই সুযোগ সুবিধা দিয়েছেন কি? একথা আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়কে প্রশ্ন করতে চাই। আজকে পশ্চিমবঙ্গ আর্বান সোসাইটির দিক দিয়ে যে গর্ববোধ করছে, আরও গর্ববোধ করত যদি পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করতে পারত। কেন? যারা এই মুভমেন্টের সঙ্গে জড়িত তাদের প্রতি কোন অধিকার দেওয়া হয়নি। বরং তাদের অবহেলা করা হয়। কেন এরূপ করা হয় এই প্রশ্নই আমি মন্ত্রীমহাশয়ের কাছে রাখছি, আশা করি তিনি জবাব ভাষণের সময় দেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্টেট কো-অপারেটিভ সোসাইটি একটা বে-সরকারী প্রতিষ্ঠান এবং এটা দেশের বেসরকারী সমবায় দ্বারা পরিচালিত। কাজেই এই যে স্টেট কো-অপারেটিভ ইউনিয়ন যেটা আছে, সেই কো-অপারেটিভ ইউনিয়ন কো-অপারেটিভ আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবার জন্য পশ্চিমবঙ্গের কো-অপারেটিভ সোসাইটিগুলিকে বহুদূর পর্যন্ত এগিয়ে নিয়ে গিয়ে যাতে দেশের কল্যাণ হয়, কো-অপারেটিভ বেসিসে যাতে সমাজ গড়ে উঠতে পারে, দেশের কল্যাণ হতে পারে, এই রকম প্রচেষ্টা এই রকম ইউনিয়ন করে থাকে। কিন্তু আজ দীর্ঘ পাঁচ বছর হতে চলল, সেই কো-অপারেটিভ ইউনিয়নে এ্যাডমিনিষ্ট্রেটারকে নিযুক্ত করে দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয়ের উচিত ছিল সেই এ্যাডমিনিষ্ট্রেটারকে বদল করে সেখানকার পরিচালক সমিতি গঠন করার অধিকার দেওয়া। দ্বিতীয়তঃ বার বার আমাদের মনের মধ্যে এই প্রশ্ন জাগে, কেন, যেখানে আমরা গণতন্ত্রের কথা বলি, সমাজতন্ত্রের কথা বলি, সেই গণতন্ত্র, সমাজতন্ত্র কি বজায় আছে? দীর্ঘদিন

ধরে উদোরপিন্ডি ভূদোর ঘাড়ে কেন চাপান থাকবে? আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন রাখবো অবিলম্বে এই অবস্থার অবসান করে নির্বাচনের মাধ্যমে যাতে সেখানে নূতন কমিটি গঠিত হতে পারে তার জন্য অধিকার দেওয়া হোক। গতবারে যখন বক্তব্য রেখেছিলাম এই কো-অপারেটিভ মুভমেন্টের উপর তখন একটা মাননীয় মন্ত্রীমহাশয় না বুঝেই টুক করে কিছু বলে ফেলেছিলেন, যার জন্য হাউসে হুলুস্থুলু পড়ে গেছল।

**Dr. Zainal Abedin :**

কি বলেছিলাম?

**Shri Shish Mohammad :**

আমি যে বক্তব্য রাখছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকেও দেখতে পাচ্ছি তিনি না শুনে মাঝে মাঝে কথা বলছেন, উনি যদি না শুনে এভাবে কথা বলেন, তাহলে আবার হাউসে গোলমাল হবে, আমি সেজন্য আমার কথা ভাল করে শুনতে বলছি। কো-অপারেটিভ সোসাইটির একটা ডেভেলপমেন্ট ফান্ড আছে, তার উদ্দেশ্য হচ্ছে কো-অপারেটিভ মুভমেন্টের বিভিন্ন দিকে উন্নয়নসাধন করা, সোসাইটিগুলির উন্নতিসাধন করা এবং কো-অপারেটিভ ইউনিয়নগুলির যে লভ্যাংশ হয়, সেই টাকার একটা অংশ, একটা পরিমাণ এই ফান্ডে দেওয়া হয়। তারমধ্যে যে আর্বান ক্রেডিট সোসাইটিগুলি সবচেয়ে বেশী লাভবান হয় সবচেয়ে বেশী মুনাফা করে। শতকরা ৯০ ভাগ---এঁরা কিন্তু ডেভেলপমেন্ট ফান্ডে টাকা দিয়ে থাকে। কিন্তু এই ডেভেলপমেন্ট ফান্ডের টাকা কোন্ খাতে কত কি খরচ হবে সেটা দেখাশোনার জন্য নিশ্চয়ই একটা কমিটি আছে। কিন্তু আমাদের যে চিরাচরিত প্রথা চলে আসছে তাতে আর্বান ক্রেডিট সোসাইটি থেকে একজন সদস্যকে ডেভেলপমেন্ট ফান্ডের কমিটিতে থাকার বাধ্যবাধকতা ছিল। কিন্তু এই যে নূতন কমিটি যেটা আমাদের ডাক্তার সাহেব করেছেন স্টেট কো-অপারেটিভ ইউনিয়ন-এ যে এ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত করে দিয়েছেন। এঁরা কিন্তু সুযোগ দিলেন না---বর্তমান ডেভেলপমেন্ট ফান্ডে যারা সবচেয়ে বেশী টাকা দেয় যাদের অধিকার সকলের আগে হওয়া উচিত কিন্তু তাদেরকে সেই সদস্য হওয়ার কোন সুযোগ দিলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে জিজ্ঞাসা করি এটাও কি গণতন্ত্রের নমুনা, সমাজতন্ত্রের নমুনা? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ইষ্টার্ণ জোন কনফারেন্স-এর কথা বলি---রাজ্য সমবায় ইউনিয়নের বর্তমানে যাঁরা সদস্য আছেন, এই সদস্যদের পূর্ববর্তী যাঁরা সদস্য ছিলেন বা পরিচালকমণ্ডলী ছিলেন, তাঁরা দিল্লী গিয়ে বহু কাঠখড় পুড়িয়ে বহু প্রচেষ্টা করে বহু কৌশল অবলম্বন করে এই ইষ্টার্ণ জোন কনফারেন্স করবার চেষ্টা করেছিলেন, যাদের উদ্দেশ্য ছিল কো-অপারেটিভ মুভমেন্ট সম্বন্ধে আলোচনা করা, তার কলেবর বৃদ্ধি করা। কিন্তু দেখা গেল বর্তমান যে কমিটি---কি বুঝলেন, কি জানলেন, কি ভবিষ্যৎ চিন্তা করলেন জানিনা, যাঁরা বহু চেষ্টাচরিত্র করে দিল্লীতে গিয়ে কাঠখড় পুড়িয়ে স্থির করে এলেন, তাঁদের সেই সিদ্ধান্তকে এঁরা বাতিল করে দিলেন। এই কমিটির মধ্যে আমাদের মন্ত্রী অতীশবাবু আছেন, শান্তিবাবু আছেন, সত্যরঞ্জন-বাপুলি মহাশয় আছেন। যদিও সত্যরঞ্জনবাবু মাঝে মাঝে কত উষ্মা প্রকাশ করেন কো-অপারেটিভ-এর ক্ষেত্রে যে অরাজকতা চলছে তারজন্য। অতীশবাবু অবশ্য এসব পছন্দ করছেন না। শান্তিবাবু একা চালিয়ে যাচ্ছেন। আমি জানিনা কো-অপারেটিভ-এর ক্ষেত্রে যে দুর্নীতি চলছে, কো-অপারেটিভ মুভমেন্ট যে দিনের পর দিন পিছিয়ে আছে অথচ আমাদের মনে হয় ডাক্তার সাহেব বোধহয় শান্তিবাবুর ঘাড়ে বন্দুক রেখে কোনদিকে গুলি করলে গুলি কাকে লাগাবেন, তারপরে তিনি জ্বলেপুড়ে মরবেন তা বুঝে উঠতে পারছেন না।

(ডাঃ জয়নাল আবেদিন ঃ আমাদের লক্ষ্য একটাই আপনারা)

১৯৭২ সালের মাঝামাঝি থেকে ১৯৭৩ সালের মাঝামাঝি পর্যন্ত কো-অপারেটিভ সোসাইটিগুলি ক্রমান্বয়ে কলেবর বৃদ্ধি হচ্ছিল, কো-অপারেটিভ মুভমেন্ট ক্রমে এগিয়ে যাচ্ছিল। কিন্তু ১৯৭২ সালের এপ্রিল মাস পার হয়ে গেলো, তখন

কো-অপারেটিভ মুভমেন্ট ক্রমশঃ আনপপুলার হতে লাগলো—ভাগ্যাকাশে একটা যেন ধোঁয়ার মত ছায়া এসে পড়লো। কো-অপারেটিভ মুভমেন্ট আন্দোলনের পথ ব্যাহত হলো। কো-অপারেটিভ মুভমেন্ট ব্যর্থ হওয়ার দিকে এপ্রিল মাসের পর থেকে যেতে শুরু করলো।

[5-55—6-05 p.m.]

১৯২২-২৩ সাল থেকে ভান্ডার কাগজে কো-অপারেটিভের বিভিন্ন কথা বলা হতো। এক কথায় ভান্ডার কাগজ ছিল কো-অপারেটিভ মুভমেন্টের একমাত্র হাতিয়ার। এবং এটা সর্বজন স্বীকৃত। কিন্তু সেই কাগজ গত ১৯৭৩ সালের নভেম্বর মাস থেকে বন্ধ হয়ে গেল। ১৯৭১-৭২ সালে নিখিল ভারত সমবায় সপ্তাহ উপলক্ষে কো-অপারেটিভের বিভিন্ন পত্র পত্রিকার মাধ্যমে এর প্রচার সংখ্যা বেশ বেড়ে গিয়েছিল। ইউনিয়ানগুলির প্রচেষ্টায় ও অনুপ্রেরণায় গত বছর এপ্রিল মাসে আর একটা বুলেটিন সমবায় সমাচার বেরিয়েছিল। কো-অপারেটিভ ইউনিয়ানে আগ্রহী যারা, যারা কো-অপারেটিভে বিশ্বাসী—যারা কিছু করতে চান—যারা কর্মচারীদের উন্নতি চান, যারা আলোড়ন আনতে চান তাদের আজ কি অবস্থা। আজ কো-অপারেটিভগুলির অন্তীম দশা। আমি জিজ্ঞাসা করছি এটা কি সরকারের অন্তীম দশার পূর্বাভাষ যা কো-অপারেটিভের মাধ্যমে প্রকাশিত হচ্ছে। এই ভান্ডার কাগজ বন্ধ হয়ে গিয়ে আজ কো-অপারেটিভের হাতিয়ার বন্ধ হয়ে গেল। এই ভান্ডার কাগজটি কো-অপারেটিভ প্রেস থেকে ছাপা হতো। অভিযোগ করলে কর্তাঠাকুরেরা কাগজে কলমে তা বন্ধ করে দিলেন যা করতে নাকি তাদের একটুও অসুবিধা নেই। তাঁরা এই ভাবে কো-অপারেটিভ প্রেসকে অগ্রাহ্য করে তারা প্রাইভেট প্রেসে ছাপাবার সিদ্ধান্ত নিয়েছেন যাতে আদৌ ছাপান হবে কিনা সন্দেহ আছে। কো-অপারেটিভের যে নীতি সেই নীতি ব্যহত হচ্ছে। সেখানে তেলা মাথায় তেল দেওয়া হচ্ছে তা আজ সুবিদিত। এই প্রাইভেট প্রেসের মাধ্যমে ভবিষ্যতে আদৌ এই ভান্ডার কাগজ ছাপা হবে কিনা সন্দেহ আছে—আমরা সেটা লক্ষ্য করবো। কিন্তু উচিত ছিল ঐ কো-অপারেটিভ প্রেসকে টাকা পয়সা দিয়ে বাঁচিয়ে তোলা। এটা কি চতুরতা নয়? যেদিকে দেখি সেদিকেই কারচুপি, যেদিকে তাকাই সেদিকে ভেজাল, জঞ্জাল। এইতো হাউসে দেখছি ফাঁকা মাঠে গোল দিচ্ছি। মন্ত্রিমহাশয় না থাকলে বল গোলেই চলে যেত। কেউ থাকতো না। দুশো জন সদস্য অথচ ফাঁকা মাঠ। একেবারে নিস্তব্ধ হাউস। ২৮০ জন সদস্যের হাউস গুণতি করতে গেলে ৩৫ জনও জুটবে না। আজকে পশ্চিমবঙ্গের জনগণের লজ্জা হওয়া উচিত তাঁদের প্রতিনিধি করে পাঠিয়েছেন বলে। আজ ফাঁকা মাঠে এগিয়ে খেলছি। গোলে বসে আছেন মন্ত্রিমহাশয় যথাসময়ে গোল ধরবার জন্য। আমি যেকথা বলতে চাইছি জাতীয় কমিটি গঠন করেছেন অতীশবাবুর সভাপতিত্বে। কিন্তু এরা কো-অপারেটিভ সোসাইটি, কো-অপারেটিভ মুভমেন্ট সম্বন্ধে আলোচনা করার জন্য কোন মিটিং বা সভা আজ পর্য্যন্ত ডেকেছেন কি? আলোচনা করা দরকার কো-অপারেটিভ মুভমেন্ট সম্বন্ধে। আবার বলছি একটু ভাল করে শুনবেন ভারতবর্ষের তদানীন্তন প্রধানমন্ত্রী পন্ডিত জওহরলাল নেহরু চেয়েছিলেন সমবায় ভিত্তিক সমাজ গঠন করতে। বিভিন্ন দিক আছে কিন্তু কো-অপারেটিভ সোসাইটি একটা দিক। কিন্তু পন্ডিত জওহরলাল নেহরুর সেই চিন্তা তারা হত্যা করারর জন্য ব্যবস্থা করেছেন। সুন্দর এরা অস্ত্র নিয়ে হাজির হয়েছেন। আজ যদি পন্ডিত জওহরলাল নেহরু বেঁচে থাকতেন এদের দেখে নিজেই ফলিডল খেতেন। এরা আলোচনাচক্রের কোন আয়োজন করেন নি করবেন না। এরা ডিক্টেটর, এরা গণতন্ত্রে বিশ্বাসী নয়, গণতন্ত্র হত্যাকারী—একথা যদি বলি খুব বেশী বলা হবে না, সামান্যই বলা হবে। এর পূর্বে জাতীয় সমবায় ইউনিয়ানের বহু সভা হয়ে গিয়েছে আবার এপ্রিল মাসে হতে যাচ্ছে, হবে। নিয়ম হচ্ছে এতে যোগদান করতে গেলে কো-অপারেটিভ ইউনিয়ানের সদস্য হওয়া চাই। এমন অবস্থা এরা সৃষ্টি করেছেন যে সদস্য নয় এমন ব্যক্তি সেখানে গিয়ে হাজির হয়েছেন। আমরা শুনেছিলাম সুন্দর কথা পশ্চিমবঙ্গ সম্বন্ধে, আজ বাংলা যা ভাবে আগামীকাল ভারতবর্ষ তাই ভাবে। বর্তমানে এমন হয়েছে যে কান্ডজ্ঞান নেই, বিবেক-বিবেচনা নেই, আইনকানুন, রুলস রেগুলেসান কিছু নেই। এরা বলগা ছাড়া হরিণের মতো ছুটে চলেছেন দেখছেন না কোথায় গর্ত, কোথায় কি। এর পূর্বে জাতীয় কো-অপারেটিভ ইউনিয়ানে গিয়েছিলেন এ্যাডমিনিস্ট্রেটর শান্তিবাবু আর গিয়েছিলেন সুধীনবাবু।

[6-05—6-15 p.m.]

সুধীনবাবু কোন এ্যাডিমিনিষ্ট্রেটর নয়, এবং এই রকম কোন কো-অপারেটিভ ইউনিয়নের সদস্যও নন। তিনি কি করে হতে পারেন। আইন কানুন বাতিল করে দিলেন। আমি বিনয়ের সঙ্গে অনুরোধ করে বলবো আপনার মাধ্যমে যে আপনারা একটু আইনকানুন মানুন জনসাধারণকে আইনকানুন বুঝতে দিন। আগামী এপ্রিল মাস থেকে ফাইভ ইয়ার প্ল্যান আরম্ভ হতে চলেছে। ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যান-এর অন্তর্গত কো-অপারেটিভ এডুকেসন স্কীম অনুযায়ী পশ্চিমবঙ্গে কাজ করবার জন্য ষ্টেট কো-অপারেটিভ ইউনিয়নের বর্তমান পরিচালক কে হবে জানি না—পূর্ববর্তী পরিচালক যারা ছিলেন তারা একটা স্কীম তৈরী করেছিলেন বহু প্রচেষ্টার পর পশ্চিমবঙ্গ সরকারের থেকে মঞ্জুরও করে নিয়েছিলেন এই স্কীম যাতে চালু করতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জি, ও, নং ১৭৪৯ ডেটেড ১১-৫-৭৩ তারিখে পশ্চিমবঙ্গ সরকার মঞ্জুর করেছিলেন এবং এই স্কীম অনুযায়ী ৫ লক্ষ ৬৬ হাজার টাকা খরচ হবে—কো-অপারেটিভ সম্বন্ধে শিক্ষা দেওয়া হবে। সেই সঙ্গে সঙ্গে ৬০-৭০ জন বেকার এমপ্লয়েডও হবে। পরিকল্পনা অত্যন্ত সুন্দর ছিল, খারাপ ছিল একথা বলতে পারছি না। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে, খোভের সঙ্গে বলতে হচ্ছে যে এই কমিটি স্কীম অনুযায়ী কাজ করবার পূর্বে মাননীয় মন্ত্রিমহাশয় সেই কমিটিকে ভেঙ্গে দিয়ে নূতন কমিটি গঠন করলেন কান্ডজ্ঞান হারিয়ে। গত ৬-২-৭৪ তারিখে সিদ্ধান্ত নিয়েছেন কো-অপারেটিভ এডুকেসন স্কীম চালু করতে হবে। কি সুন্দর কথা। ৩১শে মার্চ ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যান-এর মেয়াদ শেষ হচ্ছে আর ৬-২-৭৪ তারিখে বলছেন চালু করতে হবে। যদি সেই কমিটি বাতিল না করা হতো তাহলে সেই স্কীম চালু হোত এবং ৬০-৭০ জন বেকারের কাজ হোত। অত্যন্ত দুঃখের সঙ্গে খোভের সঙ্গে বেদনার সঙ্গে বলছি যে এরা এই স্কীম চালু হতে দিল না—সেই টাকা ফেরত যাবে। পশ্চিমবঙ্গের জনসাধারণ তাদের ঘরেঘরে এই সংবাদ নিশ্চয় পৌঁছাবে। এরা এমনই অপদার্থ যে সেই টাকা তারা খরচ পর্যন্ত করতে পারলো না দেশের কল্যাণে লাগাতে পারলো না। কো-অপারেটিভ রুল ৯১-তে এই নিয়ম আছে যে কোন ক্রেডিট সোসাইটির কোন সভ্য বা সদস্য সেই সোসাইটির অনুমতি না নিয়ে অন্য কোন সোসাইটির সদস্য হতে পারবেন না অর্থাৎ একাধিক সদস্য হতে পারবেন না। স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন যে মার্টিন বার্নে একটা কো-অপারেটিভ সোসাইটি আছে, তারই কিছু কিছু সদস্য আই, আই, এস, কো, বলে নূতন একটা সোসাইটি গঠন করলেন। করার পরে সেই এ, আর, সি, এস, ক্যালকাটা,-এর কাছে একটা রেজিষ্ট্রি করিয়ে নিলেন। আমার মনে হয় মাননীয় মন্ত্রীমহাশয় এটা নিশ্চয় জানেন, এ খবরও নিশ্চয় রাখেন। তাহলে কি রুল ভায়োলেট করা হল না, এটা কি নিয়ম মাফিক কাজ হল? কিন্তু মার্টিন বার্নের যারা সদস্য ছিলেন তাদের কাছে বহু টাকা আছে, বহু দেনা রেখেছেন, আজকে ইসকো কো-অপারেটিভ সোসাইটির সদস্য হয়ে গেলেন। তাহলে তো সেই টাকা অনাদায়েই থেকে গেল। এটাই কি আমাদের দেশের কল্যাণ মাননীয় মন্ত্রি-মহাশয় বলতে পারেন? এটা কি ঘোড়া ডিঙ্গিয়ে ঘাস খাওয়া নয়? এই এ, আর, সি, এস, জেনেশুনেও কেন রেজিষ্ট্রি করলেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। গ্রামাঞ্চলে যেসমস্ত স্মল স্কেল ক্রেডিট সোসাইটি আছে সেগুলির দিকে যদি একটুখানি নজর দেন তাহলে গ্রামাঞ্চলের কল্যাণ হবে। গ্রামাঞ্চলে যে সোসাইটিগুলি আছে তারা টাকা নেয় এবং নেওয়ার পরে যখন বর্ষ শেষ হতে যায় তখন তারা বলে তোমরা ৮০ পারসেন্ট টাকা শোধ করে দাও তাহলে আবার ডাবল টাকা দেব। হয়ত অজন্মা বা খরার জন্য কৃষকদের ফসল হয়নি এবং তখন তাদের যুক্তি দেওয়া হয় যে তোমরা মহাজনের কাছ থেকে ১৫ দিনের জন্য টাকা ধার নিয়ে এই টাকা শোধ করে দাও আমরা আবার তোমাদের লোন দেব। সুতরাং সেইভাবে তারা ধনী বা জোতদারদের কাছ থেকে টাকা নিয়ে এসে সোসাইটিতে টাকা জমা দেয়, তারপরে সোসাইটি তাদের টাকা আবার ফিরিয়ে দেয়। সুতরাং এইভাবে তাদের দুদিকে দেনা হচ্ছে। একদিকে সে মহাজনের কাছে দেনার দায়ে ডুবে থাকছে। আপনারা জমি বন্ধক নিয়ে টাকা ধার দেন, জমি গ্যারান্টি নেন, কিন্তু কৃষককে তার ফসলের গ্যারান্টি দিয়ে টাকা ধার দেবার ব্যবস্থা করুন এবং আপনি নিশ্চয় এই পথে এগিয়ে যেতে পারেন।

এটা যদি করতে পারেন তাহলে নিশ্চয় পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের কো-অপারেটিভ সোসাইটি, কো-অপারেটিভ মুভমেন্ট এগিয়ে যাবে, দেশের কল্যাণ হবে, দেশবাসী আপনাদের সাধুবাদ দেবে। কিন্তু যে পথ ধরে আপনারা চলেছেন সেই পথে যদি চলতে থাকেন তাহলে জনসাধারণের বাহবা পাবেন না, গণতন্ত্রের হত্যাকারী হিসাবে আপনাদের নাম আখ্যায়িত হয়ে থাকবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি আমার কাট্‌মোসান মুভ করে বক্তব্য শেষ করছি।

**Shri Ajit Kumar Ganguly :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি কিছু বলার আগে এ পর্যন্ত আমাদের মাননীয় সমবায়-মন্ত্রিমহাশয়ের কথা শুনে একটি কথা আমার মনে পড়ল, সেটা এখানে উল্লেখ করতে চাই। আমাদের স্কুলে উপাধ্যক্ষ মহাশয়, একটি ছেলে ছিল, সে খুব অন্যায় করত। হেডমাষ্টার মশাই তাকে বলল বেরিয়ে যাও। সে তখন বোধহয় কি বলল---সেই কথা শুনে তিনি বললেন গেট আউট। সে তখন রাস্তায় নেমে পড়ে বলল গেটই নেই তো আবার আউট সমস্ত কিছু পড়ে আমার মনে হচ্ছিল আমাদের সমবায় মন্ত্রিমহাশয়ও

most non-Cooperative Minister became the Minister for Co-operation.

সেইজন্য আমি কালকে বলেছিলাম যে, উনি বরঞ্চ এটা করুন যখন অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করছিলাম, ওকে উন্নয়নের মন্ত্রী বা রাস্তার মন্ত্রী বলে ট্যাক্স বসিয়ে দিন, সেটাতে কাজ হবে। উপাধ্যক্ষ মহোদয়, উনি যে রিপোর্ট দিলেন তাতে দেখা যাবে পশ্চিমবঙ্গে সমবায়ের বিকাশলাভ করছে না এটা অত্যন্ত দুঃখের, কিন্তু ওকে সমস্ত দোষ দিলে ঠিক হবে না। কিন্তু আপনি নিশ্চয় খৃষ্টিয়ান কনফেসানটা জানেন। যারা এই ধরণের কথা বলেন তারা

nearest to the Church farthest from God.

[6-15 6-25 p.m.]

তবে দেখুন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে বলি, লক্ষ্য করলে দেখবেন এ পর্যন্ত আমাদের পশ্চিমবাংলায় খুব চেষ্টা করে ৬০ পারসেন্ট ভিলেজেস কভার করা গেলেও মেম্বার হচ্ছে ২৫ পারসেন্ট। লোয়েস্ট। এটাকে ইমপ্রুভ করতে হবে আপনারা যদি সত্যিই কো-অপারেটিভের উন্নতি চান। আমি আশা করবো আপনারা চাইবেন, আপনার সঙ্গে আমার খুব হৃদ্যতা, অবশ্য কাজের বেলায় পাই না কিন্তু এ ক্ষেত্রে বলব, ঐ উপরতলার কৃষকদের রেখে হবে না। আপনার অবশ্য অসুবিধা আছে জানি কিন্তু কি করেছে তারা, কি অবস্থায় আজকে এই কো-অপারেটিভকে এনে তারা দাঁড় করিয়েছে সেটা চিন্তা করুন। আমি অবশ্য অতীশবাবুকে বিশেষ কিছু বলছি না---ছেলেমানুষ, আমার ছোট ভাইয়ের থেকেও বোধহয় ছোট, বিমলবাবুকেও দেখেছি, ওঁকেও দেখছি, তাই বলছি, যদি সত্যিই কো-অপারেটিভ চান তাহলে তার মূল উদ্দেশ্যটা দেখুন। নন-এগ্রিকালচারাল কো-অপারেটিভের ব্যাপারে দেখছি বিশেষ মূল্য দিচ্ছেন না, শেষের দিকে কয়েকটি কথা লিখেছেন, কিন্তু বিশেষ করে এই এগ্রিকালচারাল কো-অপারেটিভের দিকে পৃথিবীশুদ্ধ লোক কেন জোর দিচ্ছেন সেটা দেখুন। সত্যিকারের ভূমিসংস্কার যদি চান তাহলে সমবায় ছাড়া কিছু হবে না। আপনারা বলছেন আপনারা জমি বিলি করেছেন, কিন্তু সে জমি সে রাখবে কি করে যদি কো-অপারেটিভ না করেন? আপনি দেখাতে পারেন এ পর্যন্ত যত জমি বিলি করেছেন ছোট কৃষকদের মধ্যে তাদের নিয়ে কোন কো-অপারেটিভ করেছেন? না, তা করেন নি। যদি একটাও দেখাতে পারেন তাহলে আমি আর বক্তৃতা দেব না, বসে যাব। তারা ল্যান্ড রাখতে পারছে না। কাজেই আজকে যদি সত্যিকারের গ্রামাঞ্চলে ফসল বাড়াতে চান, জমিকে উৎপাদনমুখী করতে চান তাহলে ঐ বড় বড় লোকেদের আপনাকে সরাতে হবে। বড় বড় কৃষকদের সরিয়ে আইন আনতে বলেছিলাম, তা করলেন না, আজকে আবার বলছি, বড় বড় কৃষকদের নেবেন না, তার দরকার নেই। তার কারণ আজকে শ্যালো বসিয়ে চাষের অবস্থা কি সেটা আপনারা

জানেন। সেখানে আজকে ডবল ক্রপিং হচ্ছে। ১০ বিঘাতে ফসল হওয়া ইট মিনস ২০ বিঘাস অফ ল্যান্ডে ফ্রসল হওয়া। কাজেই এগুলি চিন্তা করুন। তারপর এগ্রিকালচারাল লেবারারদের ব্যাপারে অতীশবাবুকে বলি, আজকে যদি কো-অপারেটিভ করেন গ্রামের গরীবদের নিয়ে তাহলে গ্রামাঞ্চলের যে বেকার সমস্যা সেটাও অনেকখানি যাবে এবং এটা সোশ্যাল ডেভেলপমেন্টের কাজেও লাগবে। কিন্তু তা আপনারা করতে যাচ্ছেন না।

(এ ভয়েস :—কেরলে কি হচ্ছে?)

সে কথায় আসছি। স্যার, কো-অপারেটিভ বাড়ালো কি না বাড়লো তার মাপকাঠি হচ্ছে কো-অপারেটিভের ডিপোজিট। সেখানে যে ফিগার সেটা দেখলে সবটা বুঝতে পারবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি কেরলার কথা বললেন, আমি সে কথায় পরে আসছি। পশ্চিমবাংলায় ৬২·২ পারসেন্ট ডিপোজিট, মহীশুরে সেই জায়গায় ৬০·১ পারসেন্ট ডিপোজিট এবং কেরালায় ২৯·১ পারসেন্ট, এতে বিচলিত হবেন না। ইভেন উড়িষ্যা আমাদের থেকে খুব দুর্বল জানি তারও ৯২ পারসেন্ট ডিপোজিট। আমি সেখানে যাচ্ছিনা কারণ আমার সময় নেই। আমি শুধু একথা বলছি যে এই জায়গায় যদি সমবায়ের দৃষ্টিভঙ্গী এই হয় তাহলে আপনাকে বুঝতে হবে যে এই লক্ষ লক্ষ টাকা আপনার পিছনে কো-অপারেটিভ যারা চালায় তারা যে ফিগার দেন, এই লাখ লাখ টাকার কথা শুনাবেন না। আজকে যেখানে টাকার দাম হচ্ছে ৩৬ পয়সা সেখানে আপনি কিছু করতে পারবেন না, করা যাচ্ছে না। কাজেই আজকে যারা কো-অপারেটিভ করে তাদের সকলকে নিয়ে বসতে হবে, বসে ওখানে যারা আছেন, যারা কো-অপারেটিভ করছেন, আমিও মহাপন্ডিত ব্যক্তি একথা বলিনা, আমি শুধু একটা জিনিষ বুঝি যে আই হ্যাভ সাম স্পিরিট অফ কো-অপারেটিভ—এটা আমার কাছে, এটা বলুন আর নাই বলুন। যদি কো-অপারেটিভ হয় তাহলে কি রকম হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে একটা কবিতা শুনিয়ে বলি তারা বলছেন

we all work together men and women, building dam and collecting river silt digging cannals to irrigate the dry land, making terraced field and digging wells to preserve the moisture in the hilly land, planting trees and making orchards to prevent recurring drought. So long as we are all in the cooperatives we need not fear anything at all.

কৃষকরা বলছেন। আপনার কৃষক বলছে না। কেন বলছে না? এটাই আজকে হার্ট সার্চ করতে হবে। আমরা এই কো-অপারেটিভকে কোন্ জায়গায় নিয়ে যেতে চাই? দেখুন এর মাপকাঠি আপনার ডিপার্টমেন্ট থেকে, আপনার কাছ থেকে নিচ্ছি। প্রথমে আপনাকে এ্যাকিউজ করে বলি, আপনারাতো ১৯৬৯ সালের যুক্তফ্রন্টকে গালিগালাজ দিচ্ছেন। আপনারাও দেন এবং আমরাও সি, পি, এম-কে দেই। আবার প্রশংসাও করি কারণ তারা ঐ কর্ম না করলে ১৯৭০ সালে ভাংতোনা এবং আপনারাও আসতে পারতেন না, এটা আপনি নিশ্চয়ই বুঝেছেন। আমরা ওদের সঙ্গে ছিলাম না। ১৯৭১ সালে আমরা ঘটৎকচের ভুমিকা পালন করেছি। যদি আমরা একটু হেলতাম ঐদিকে তাহলে আপনি ওখানে বসে চিৎকার করতে পারতেন না, ঐদিকে বসতে পারতেন না। সেইজন্য আপনাকে বুঝতে হবে, অল ইন্ডিয়া দিয়ে বুঝিয়ে দেবো। আজকে ইউ, পি, উড়িষ্যা দিয়ে বুঝবেন। আজও উড়িষ্যা দাঁড়িয়ে আছে, আপনারাও আছেন। সেই আলোচনায় যেতে চাই না, আমি যেতে চাইছি এই জায়গায় যে এ্যাডভান্সমেন্ট অফ কো-অপারেটিভ কি দিয়ে বুঝবো। বুঝবো এই কয়টা জিনিষ দিয়ে যে তার ডিপোজিট কি রকম, ওন্ড ফান্ডস কি রকম, লোন কি রকম, আর ওভারডিউ পোজিশান কি পরিমাণ আছে—এই কয়টা হচ্ছে মাপকাঠি। আজকে কো-অপারেটিভ সম্পর্কে আমরাও ষ্টাডি করি এবং আপনারাও ষ্টাডি করেন। কাজেই আজকে জবাব দেবেন শেষের দিকে। (ডাঃ জয়নাল আবেদিন ঃ—এই দপ্তরতো আপনাদের হাতে ছিল) দপ্তর আমাদের হাতে ছিল এবং আপনি ঐখানে দাঁড়িয়ে বলেছেন যে, আপনাদের জিনিষ নিয়ে আইন তৈরী করছি। কাজেই ইট ইজ আওয়ার ক্রিয়েশান নট ইওরস, এটা মনে রাখবেন। আপনি বলেছেন, ইওরস

মিটমেন্ট। তাই আমি বলি দেখুন, আপনি কো-অপারেটিভের কথা বলেছেন, আমি াপনার সঙ্গে সমব্যাথায় ব্যাথী। কিন্তু গ্রামাঞ্চলের কো-অপারেটিভের কি করেছেন? মাঞ্চলের কো-অপারেটিভকে কনসোলিডেট করতে গিয়ে—৭১৬টা থেকে এই পিরিয়ডে কুইডেশান হয়েছে ৫,৩১৯টি। অতীশবাবু, আপনি চেয়ারম্যান হয়েছেন, আপনি এটা খেবেন যে ৭১৬টি থেকে লিকুইডেশানে গেছে ৫,৩১৯টি। আমরা কো-অপারেটিভকে ঃ রকম এনকারেজ করছি, সেন্ট্রাল কো-অপারেটিভ গেছে, প্রাইমারী সোসাইটি ডিকলাইন রছে, এটা আমাদের পক্ষে দুভার্গ্যজনক।

[6-25—6-35 p.m.]

এখানে আমরা তর্ক করতে পারি, হাসাহাসি করতে পারি, কিন্তু আপনাকে কালকে তে হবে ইটাহারে, আমাকে রোজ বনগাঁতে যেতে হচ্ছে, কেউই আমরা রেহাই পাবো । আমি আপনার ইটাহারে ঘুরে এসেছি ইতিমধ্যেই। এই যদি ডিক্লাইনিং হয়, এই দি আপনাদের মেজারিং রড হয় তাহলে হোয়াট শ্যাল উই ডু ইন দি কান্ট্রি ইন দি সাইটি? এখানে কয়েক লক্ষ টাকা দেখিয়েই হবে না, এই কথা শীস মহম্মদ সাহেব ল গেছেন, আমি ব্যাখ্যা করতে চাইছি না, স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে যে ক্রেডিট ডারেশন আছে, তাতে মেম্বার করা হচ্ছেনা, কেন এত ভয়, কার এত ভয় করছেন? দি ইনস্টিটিউশন ফাংশান করে তাহলে তো ভয় করার কিছু নেই? মেম্বারশিপ দেবেননা ন? এই যে কো-অপারেটিভ ব্যাঙ্কের টাকা নাইনটি পারসেন্ট অফ দি ডিপোজিট লগ্নী রা হয়, কিন্তু টাকা বাড়ছে না। না বাড়ার একমাত্র কারণ তো বাজেটের দুর্বলতা নয়, র অন্য কারণ আছে। একটা কারণ হচ্ছে শেয়ার। সেই কারণে আজকের দিনে ই ডিপোজিট কমে যাচ্ছে। এক হচ্ছে যারা ডিপোজিটার্স ইউনিট, তাদের আপনি আনছেন । দুই নং হচ্ছে এই সমস্ত যে ন্যাশন্যালাইজড ব্যাঙ্ক, এরা ইনটারেস্ট বেশী দিচ্ছে। মিও তো টাকা রাখবো ব্যাঙ্কে। আমি যদি একটা ইউনিট হই, ডিপোজিট রাখলে পনাদের কাছে কত দৌড়াদৌড়ি করতে হচ্ছে এবং আপনি লিখেছেন যে ৬৫ পারসেন্ট বেন। আমি ওঁর সঙ্গে সহযোগিতা করতে কো-অপারেটিভ ব্যাঙ্কে টাকা জমা রাখলাম -যারা জমা রাখবে তারা গরীব মানুষ, বড়লোক নয়, বিভিন্ন ব্যবসায়ী টাকাটা রোল রায়, আমি বললাম যে অন্য জায়গায় রাখবেন না, আমাদের কো-অপারেটিভে রাখুন, রপর সেই কো-অপারেটিভ লিকুইডেশন হয়ে গেছে, টাকাটাও আটকে গেছে---মহাশয়, শন তুলতে পারে না। পঞ্চানন মুখুজ্জ্যে বলে একজন ভদ্রলোক তিনি বললেন, আমি ইসাইড করবো, মেয়ের বিয়ে দেবে, কো-অপারেটিভ থেকে টাকা পাচ্ছেনা। এখন প্রশ্ন চ্ছ যদি এই ধরনের করতে থাকে---আমি একটা উদাহরণ দিচ্ছি, মার্টিন ব্যাঙ্কে যে উনিয়ন কো-অপারেটিভ আছে, তারা টাকা ওখানে রাখতে পারতো, ভাল কো-অপারেটিভ, ন্তু টাকা রাখতে পারছে না কেন? আপনি মেম্বার হ'তে দেবেন না—আমার সময় ম, আমি সেইজন্য শুধু বলতে চাইছি, আপনি শুধু একটু প্রশংসা অর্জন করতে পারবেন । আপনি ওভার ডিউজ কমিয়েছেন এটা ঠিক। কিন্তু আজকে ৬৫ বছর ধরে কো-পারেটিভের কোন ইমপ্রুভমেন্ট হচ্ছে না। এই যে অবস্থা চলেছে, এই সম্বন্ধে যদি বেচনার দিকে না যান তাহলে ফল হবে এই যে মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন কথা দি মাননীয় মন্ত্রী জয়নাল আবেদিন সাহেব না শোনেন তাহলে ভবিষ্যতে বেসামাল হয়ে বেন এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kumar Dipti Sen Gupta :**

াননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালে যখন বিধানসভায় প্রবেশ করেছিলাম তখন সমবায় প্তরের যে চেহারা দেখেছিলাম, ফেলে আসা সেই দিনগুলোর দিকে তাকিয়ে, দর্পণের মনে দাঁড়িয়ে, সেই চেহারাটা যদি কল্পনা করা যায় তাহলে আমরা দেখতে পাই এমন কটা দপ্তর যেটা গতিহীন, প্রাণহীন, অচল, অনড়। আজেকের দিনে এটা অত্যন্ত নন্দের কথা, শীস মহম্মদ সাহেব একটু আগে যেটা বললেন যে পশ্চিমবঙ্গে সমবায়ের

ক্ষেত্রে পিছিয়ে আছে—শীস মহম্মদ সাহেব যেটা বলতে পারেননি, সেটা হচ্ছে পশ্চিমবাংলা চিরকালই সমবায়ের ক্ষেত্রে পিছিয়ে ছিল, এটা তিনি দেখতে পাননি। সেটা হচ্ছে এই সিদ্ধার্থ সরকারের সুযোগ্য মন্ত্রী ডাঃ জয়নাল আবেদিন সাহেবের নেতৃত্বে আমরা আজকে অনেকখানি এগিয়ে গেছি। মাননীয় অজিতবাবু একটু আগে গেটের কথা বললেন, কাঁটা তারের কথা বললেন, বেড়ার কথা বললেন, নানা কথা বললেন। আজকের দিনে আমি অজিতবাবুর কাছে প্রশ্ন করব যে তিনি কোন্ বাজেটের সমালোচনা করছিলেন, যে বাজেট আজকে আপনার সামনে উপস্থিত করা হয়েছে '৭৩-৭৪ সালের জন্য তার, না, '৬৭ সাল থেকে '৭০ সালের যে বাজেটে তাদের অংগুলির নির্দেশ ছিল, যে বাজেট তাঁদের দ্বারা রচিত হয়েছিল তার? অজিতবাবুকে আমি প্রশ্ন করি যে, অজিতবাবু, আপনি কি কল্পনা করতে পারতেন '৬৭ থেকে '৭০ সালে কমলালেবুর বঞ্চিত চাষীরা ন্যায্য মূল্য দিয়ে কলকাতায়—যেখানে সাধারণ মানুষ দ্রব্যমূল্য বৃদ্ধির চাপে দিশেহারা তারাও ন্যায্যমূল্য দিয়ে আজকে কমলালেবু পাচ্ছে মাত্র চার কোটি টাকা আপনাদের সময় খরচ করা হয়েছিল চাষীদের ঋণ দেওয়ার জন্য। আজকে মাননীয় ডাঃ জয়নাল আবেদিন যে পথ নিয়েছেন তাতে দেখছি আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৫০ কোটি টাকা এই খাতে খরচ হবে, কার নিন্দা করছেন? যেখানে সমস্ত ব্যাঙ্কগুলি ধ্বংস হয়ে গিয়েছিল সেখানে আজকে ৬৫ পারসেন্ট টাকা আমরা আমানতকারীদের ফিরিয়ে দিতে পেরেছি। যেখানে ৪ কোটি টাকার মত ঋণ দেওয়া হয়েছিল সেখানে ৮ কোটি টাকার ঋণ দিয়েছি। তাই আমি আজকে ওনাদের অনুরোধ করব রাজনৈতিক মনোভাব নিয়ে পরিচালিত না হতে এবং আপনি যদি তা না হতেন তাহলে নিশ্চয়ই এই বাজেটকে সমর্থন করতেন। ডাঃ জয়নাল আবেদিন যদিও একজন টেক্‌নোক্রাট, তথাপি হৃদয়হীন নন। তিনি আজকে একজন সমাজের চিকিৎসক, যদিও তিনি একজন এম, বি, বি, এস। আজকের সমাজকে যদি রক্ষা করতে হয় তাহলে সমবায় ছাড়া আর কোন পথ নেই। বোম্বাই-এ স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে ৩০০ কোটি টাকা চাষীদের দাদন দেওয়া হয়, ঋণ দেওয়া হয়, আর আজকে পশ্চিমবঙ্গে ডাঃ আবেদিন ১২ কোটি টাকা দিয়েছেন, কিন্তু পশ্চিমবঙ্গে যে সংস্থাগুলি রয়েছে তারা ৮ কোটি টাকাও ঋণ পাচ্ছে না, এটা কি ডাঃ আবেদিনের দোষ? অজিতবাবু আজকে আপনারা এগিয়ে এসে কতকগুলি কো-অপারেটিভ সোসাইটি তৈরী করতে পারেননা? কতকগুলি সোসাইটির পরিধি বিস্তার করতে পারেন না? কতগুলি নতুন মেম্বারকে সোসাইটির মধ্যে আনতে পারেন না? আজকে যদি কেউ পিছিয়ে থাকে তাহলে সে জয়নাল আবেদিন নন, পিছিয়ে আছেন অজিতবাবু, পিছিয়ে আছি আমি, আমরা সকলে। পিছিয়ে আছে চাষীরা, মধ্যবিত্তরা, এদের আমরা এগিয়ে নিয়ে যেতে পারছি না। এদের জন্য ঋণের টাকা রেখেছি অথচ খরচ করতে পারছি না। আজকে যারা খবরের কাগজ পড়েন, তারা জানেন ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক বেকার ছেলেদের জন্য কতগুলি স্কীম নিয়েছিলেন এবং সেগুলি করেছিলেন ডাঃ আবেদিন এবং সেগুলি স্মল স্কেল এন্ড কটেজ ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্ট করেছিল। এই ভেটেড স্কীমগুলির সম্বন্ধে আপনারা খবরের কাগজে দেখেছেন। এখন যদি একটা কো-অপারেটিভ সোসাইটি তৈরী করতে ঐ ডাইরেকশন অনুযায়ী সামান্য কয়েকজন খোঁজ খবর নেয় তাহলে এই যখন অবস্থা তখন দোষ কাকে দিতে হবে? এই দোষ আমাদের সকলের, এ দোষ আপনার, এই দোষ আমার। মাননীয় মন্ত্রীমহাশয় একজন লোক, তার কোন ক্ষমতা নেই পশ্চিমবঙ্গের সমবায়কে মহারাষ্ট্রের মত তৈরী করে দেবার। আজকে আমাদের স্বীকার করতে হচ্ছে যে ৪ কোটি ৯৩ লক্ষ টাকার জায়গায় ১ কোটি ১১ লক্ষ টাকার কাজ হচ্ছে, ডায়রেকশন, এ্যাডমিনিস্ট্রেশন এবং অডিট এক্সপেনডিচার বাবদ খরচ, অর্থাৎ এই ১/৪ ভাগ টাকা প্রায় খরচ হয়ে যাচ্ছে অনুন্নয়ন মূলক খাতে, আর এর কোন সুযোগ সুবিধা পশ্চিমবঙ্গের মানুষ পাচ্ছেনা। এরজন্য আমি ডাঃ জয়নাল আবেদিনকে দোষ দিতে পারছি না, কারণ '৬৭ সাল থেকে '৭০ সাল পর্য্যন্ত যে যুক্তফ্রন্ট সরকার এসেছিল তারা এই ১ কোটি ১১ লক্ষ টাকার এই বাজেট করে গিয়েছিল। আজকে এই অবস্থায় যদি বোম্বাইয়ের কথা চিন্তা করতে হয় তাহলে সবাই জানেন সরকারের একার পক্ষে এটা করা সম্ভব নয়।

[6-35—6-45 p.m.]

আজ যদি বঙ্গের কথা চিন্তা করতে হয় তাহলে সেখানে একজনকে এম, এল, এ, হিসেবে যদি জিততে হয় তাহলে তাঁকে কি করতে হয় শুনুন। কয়েকদিন আগে মহারাষ্ট্রের স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের চেয়ারম্যান মিঃ শতপাল কোলকাতায় এসে বলেছেন যে সেখানে যদি একজন নিজেকে পাবলিক ম্যান হিসেবে প্রতিষ্ঠিত করতে চায় তাহলে কো-অপারেটিভের মাধ্যমে থাকতে হয়। সুগার ফ্যাক্টরিগুলি কো-অপারেটিভের মাধ্যমে তৈরী করেই তারা শেষ হয়নি। তার লভ্যাংশ থেকে তারা সেটাকে বাড়িয়ে যাচ্ছে। রিজার্ভ ব্যাঙ্কের একটা স্টাডি টিম একটা রিপোর্ট এবিষয়ে দিয়ে গেছে। সেখানে তারা বলেছে ন্যাশানালাইজড ব্যাঙ্ক, কমার্সিয়াল ব্যাঙ্কগুলি গরীবী হটানোর জন্য কাজ করবে। কিন্তু রিজার্ভ ব্যাঙ্কের একজিকিউটিভ ডাইরেক্টর ডাঃ দান্তে কোলকাতায় বলেছেন ব্যাঙ্কের বড়বাবুদের পশ্চিমবাংলার জন্য চিন্তা নেই। রিজার্ভ ব্যাঙ্কের সেই রিপোর্টে বলা হয়েছে ১০ হাজার লোক নিয়ে প্রত্যেকটা ব্লককে একটা করে চাষীদের জন্য কো-অপারেটিভ তৈরী করতে হবে যাতে সে ফার্টিলাইজর, সীড কিনতে পারে এবং এক একটা ব্লকে এই রকম ৯/১০টা সংস্থা থাকবে। মন্ত্রীমহাশয় অবশ্য এবিষয়ে বিশেষ চেষ্টাও করছেন। কোলকাতায় এবিষয়ে ৪টা মিটিং হয়েছে। ১০ হাজার লোক মানে ১ লক্ষ লোক উপকৃত হবে এবং কমার্সিয়াল ও ন্যাশানালাইজড ব্যাঙ্কে এরজন্য টাকা দিতে হবে। এ যদি করা হয় তবেই আমরা গরীবী হটানোর আদর্শকে কার্যে রূপায়িত করতে পারব। বড়ই দুঃখের বিষয় এবিষয়ে যে ৪০০ কোটি টাকা জমা দিয়েছি তার মধ্যে এখনও পর্য্যন্ত মাত্র ১১ কোটি টাকা খরচ হয়েছে। শীস মহম্মদ সাহেব বললেন যে কনফারেন্স হচ্ছে না। আমি তাঁকে এরকম একটা কনফারেন্সে নিয়ে গেলে তিনি দেখবেন যে উন্নয়নমূলক খরচ কাকে বলে। আমরা ১টা মিটিং-এ ৫ লক্ষ টাকা খরচ করেছি। এবার আমি মন্ত্রীমহাশয়কে একটা কথা বলব যে কোলকাতায় যে কেরানীকুল আছে যারা ডালহৌসী স্কোয়ার থেকে সন্ধে-বেলা বাদুড় ঝোলা হয়ে বাড়ী ফেরে বা শিক্ষক, শ্রমিক, নিম্নমধ্যবিত্ত, মধ্যবিত্তদের জন্য যে হাউজিং কো-অপারেটিভ কোলকাতায় আছে তার সুযোগ এরা নিচ্ছেনা, নিচ্ছে পাঞ্জাবী, মাড়োয়ারী, সিন্ধি এবং তারা গগনদ্বীপ, আকাশদ্বীপ বাড়ী করছে। তাই আজ যে বাঁধা নিষেধ আছে ৩০ পারসেন্ট না দিলে এ্যাপেকস কো-অপারেটিভ সোসাইটি যা আছে তা থেকে ৭০ পারসেন্ট পাওয়া যাবে না এটা তুলে দিন। ২৫ জনের একটা সোসাইটি যদি করা হয় তাহলে ৭½ লক্ষ টাকা লাগে এবং ৩০ পারসেন্ট দিতে-গেলে ২½ লক্ষ লাগে। এরকম লোক নেই যারা এই অর্থ দিতে পারে। আপনি রিজার্ভ ব্যাঙ্ক থেকে একটা অনুমতি দিন যার মাধ্যমে এই দরিদ্র মানুষরা বাঁচার মত আচ্ছাদন করতে পারে এবং তাহলেই আপনি তাদের আশীর্বাদের পাত্র হয়ে যাবেন।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি উৎথাপন করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এইজন্য যে সম্প্রতি সমবায় মন্ত্রী যে সমবায় আইন পাশ করিয়েছেন সেটা আমাদের গান্ধীজীর যে স্বপ্ন সেই শোষণহীন সমাজ ব্যবস্থার পথে একটা বলিষ্ঠ পদক্ষেপ বলে মনে করি। আমাদের রাজ্যে সমবায়ের যে অবস্থা এতদিন দেখে এসেছি তা বেদনাদায়ক এবং দুর্ভাগ্যজনক। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে বিশেষত মহারাষ্ট্রে যে ভাবে সমবায়ের উন্নতি এবং সমবায়ের কাজ দেখা গেছে তাতে আমাদের রাজ্যে সমবায়ের অবস্থা খুব খারাপ বলে মনে হয়। তার কারণ হচ্ছে এই একদল স্বার্থান্বেষী গোষ্ঠীচক্র সমবায়কে করায়ত্ব করে রেখেছিল, তারা শেয়ার হোল্ডারকে ফাঁকি দিয়ে গেছে, গরীব মানুষদের সমবায়ের মধ্যে আসবার সুযোগ করে দেয়নি। সমবায়ের যেখানে গরীব লোকের সুযোগ পাওয়া উচিত এখন পর্যন্ত সেই সুযোগ তারা পায়নি। নতুন যে সমবায় আইন পাশ হয়েছে সেই আইন গরীব লোকেদের সমবায়ের মধ্যে আসবার সুযোগ করে দিয়েছে। আমরা দেখতে পাচ্ছি সমবায় দপ্তরের মাধ্যমে, বিভিন্ন সমবায় ব্যাঙ্কের মাধ্যমে হাজার হাজার বেকার যুবক জীবনে প্রতিষ্ঠা লাভ করতে পারবে। আমরা

দেখতে পাচ্ছি হাজার হাজার বেকার ইঞ্জিনীয়ার সমবায় সমিতি গঠন করে লক্ষ লক্ষ টাকার কাজ সমবায় সমিতির মাধ্যমে করে যাচ্ছে। বিভিন্ন জায়গায় বহু বেকার যুবক সমবায় সমিতির মাধ্যমে বিভিন্ন ব্যবসা করে কাজ করে যাচ্ছে। এই সমবায় সমিতির মাধ্যমে চাষীরা অনেক উপকৃত হচ্ছে। এতদিন সমবায়ের মাধ্যমে কৃষিঋণ ছাড়া কিছু পাওয়া যেত না, এখন বিভিন্ন জায়গায় চাষীদের জন্য সমবায়ের মাধ্যমে স্যালো টিউবওয়েল বসান হচ্ছে। এই সমবায়ের মাধ্যমে চাষীরা তাদের উৎপন্ন ফসল ন্যায্য দামে বিক্রি করার সুযোগ পাচ্ছে। এইভাবে বিভিন্নভাবে চাষীদের সমবায়ের মাধ্যমে সাহায্য করা হচ্ছে। এতদিন সমবায় প্রতিষ্ঠান ছিল ভেস্টেড ইন্টারেস্ট লোকেদের, এখন গরীব লোকেরা সমবায় সমিতিতে যোগদান করছে। আপনারা দেখেছেন পাটচাষীরা ভীষণভাবে মার খেয়েছেন। কিন্তু ৭·৫ লক্ষ মণ পাট এই সমবায় সমিতিগুলি ক্রয় করার ফলে কৃষকরা অনেক উপকার পেয়েছে। এর আগে মাননীয় সদস্য অজিতবাবু সমবায়ের কথা বললেন, তিনি বর্ধমান জেলায় গিয়ে যদি দেখে আসেন তাহলে দেখতে পাবেন সেখানে বহু সমবায় সমিতি গঠিত হয়েছে, যে সমস্ত ভেস্টেড ল্যান্ড দেওয়া হয়েছে সেই সমস্ত ভেস্টেড ল্যান্ড ভূমিহীন বর্গাদাররা নিয়ে কো-অপারেটিভ সোসাইটি করে বিভিন্নভাবে চাষ করার ব্যবস্থা করেছে। আমাদের জেলায় এইরকম ১০-২০টা সোসাইটি তৈরী হয়েছে। আর একটা কথা অজিতবাবু বললেন আগের দিনে সমবায়ে ঋণ দেওয়া ছাড়া আর কোন ব্যবস্থা ছিল না। আমি অজিতবাবুকে বলব তাঁদের আমলে তো শ্রীযুক্তা রেনু চক্রবর্তী সমবায়ের দায়িত্ব নিয়ে ছিলেন, কই তিনি সমবায়ের কি উন্নতি করে গেছেন? তিনি সমবায়ের সর্বনাশ করে দিয়ে গেছেন। যদিও সমবায় চলছিল তিনি বিভিন্ন জায়গায় কমিটি করে সেখানে নমিনেশান দিয়ে এ্যাডমিনিস্ট্রেসানকে খর্ব করার চেষ্টা করে সেই সমিতির বারোটা বাজিয়ে দিয়ে গেছেন। সি, পি, এম, অনেক কমিটিতে ছিল, সেই সমিতির অর্থ তারা লুটপাট করে নিয়ে গেছে। আমাদের বর্ধমান জেলায় বারোয়ারী সমবায় সমিতি ছিল সেই সমিতির লক্ষ লক্ষ টাকা আত্মসাত করে সেই সমিতিকে নষ্ট করে দিয়ে গেছে। আমরা জানি বর্ধমান জেলায় অনেক সমবায় সমিতি চালু ছিল কিন্তু সেগুলি বন্ধ হয়ে গেছে। সি, পি, আই, এবং সি, পি, এম-এর যে সমস্ত সদস্যরা ছিল তাঁরা অর্থ আত্মসাত করেছেন। বর্ধমান জেলায় ৭/৮টি চালকল সমবায় সমিতি এবং সমস্ত পশ্চিমবাংলায় আরও যে কয়টি চালকল সমবায় সমিতি ছিল তার অনেকগুলো বন্ধ হয়ে গেছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং আপনি যে আমাকে বলার জন্য সময় দিয়েছেন তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

[ 6-45—6-55 p.m. ]

**Shri Ajit Kumar Basu :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি কয়েকটি কথা মন্ত্রী মহাশয়ের কাছে এবং ডিপার্টমেন্টের কাছে রাখছি। আমাদের দেশে যারা ক্ষুদ্রচাষী আছে তাদের সমবায়ের মধ্যে সংহত করে যদি সরকারের তরফ থেকে সাহায্য করা না যায় তাহলে আমাদের দেশের চাষবাস ভালভাবে গড়ে উঠতে পারবে না। আমি এই ব্যাপারে রিজার্ভ ব্যাঙ্ক-এর সমীক্ষা মনে করিয়ে দিতে চাই। আমাদের দেশে আজ পর্যন্ত কৃষির উন্নয়নের জন্য যা কিছু করা হয়েছে তার ফল গেছে বড় বড় জমির মালিকের কাছে, ক্ষুদ্রচাষীরা তার সামান্যতম অংশ শুধু পেয়েছে। আজকে আমাদের দেশে চাষবাস করা আগের চেয়ে ব্যয় বহুল হয়েছে এবং সেই কারণে যারা ছোট ছোট চাষী যাদের পুঁজি অত্যন্তই সামান্য তারা প্রয়োজনীয় অর্থ লগ্নী করতে পারছে না। আজকাল দেখছি ছোট ছোট চাষীরা তাদের নিজেদের জমি লিজ দিয়ে চাষের কাজ না করে অন্য দিকে মন দিয়েছে অথচ আমাদের এই পশ্চিমবাংলায় ছোট ছোট চাষীর সংখ্যা বিরাট এবং তাদের হাতে বেশ জমি রয়েছে। আমাদের দেশের জাতীয় আয়ের প্রায় শতকরা ৫০ ভাগ যখন কৃষি থেকে আসছে তখন এঁদের সামগ্রিকভাবে সমবায়ের মধ্যে সংহত করা ছাড়া আর কোন উপায় নেই এবং কৃষির উন্নতিও সম্ভব নয়। আমরা বহুদিন ধরে বলে আসছি ছোট চাষীদের সমবায়ের মধ্যে আলাদা ভাবে সংগঠিত করুন। এঁদের যদি আপনি বড় চাষীদের সঙ্গে মিশিয়ে দেন তাহলে

আমরা দেখব বেশীর ভাগই চলে যাবে ওই বড় বড় জমির মালিকদের কাছে। আমরা লক্ষ করছি যারা পশ্চিমবাংলার চাষবাস মাথায় করে রেখেছে তাদের কাছে সরকারের অনুদান এসে পৌঁছাচ্ছে না। এদিক থেকে আমি মনে করি তাদের আলাদা করা দরকার। আমি একথা বলি না যে এখনও আগেকার মত একটা স্ট্যাগনেন্ট অবস্থা রয়েছে, আমি একথা বলছি যে, সমবায় আন্দোলনে একটা গতিবেগ সৃষ্টি হচ্ছে। সমবায় আন্দোলন যখন কিছুটা গতিবেগ সৃষ্টি করা হচ্ছে এবং সারা ভারতবর্ষেই এটা হয়েছে, শুধু পশ্চিমবঙ্গ কিছুটা পিছিয়ে আছে, কিন্তু আমরা সকলে মিলে চেষ্টা করলে এখানেও হবে, তখন সেটা অন্ততঃপক্ষে তলার চাষীদের কাছে সমবায় আন্দোলনের ধারা পৌঁছে দেওয়াই হচ্ছে আমাদের মোদ্দা কথা। একটা কথা ধরুন, একথা ঠিক যে আমাদের দেশে ফার্টিলাইজারের চাহিদা বেড়ে যাচ্ছে এবং যত লোকের যতখানি ফার্টিলাইজার দরকার ততটা পাচ্ছে না, এটা সকলেই জানেন। কিন্তু আমার বক্তব্য হচ্ছে যদি এই ধরণের একটা আলাদা সংগঠন থাকে ক্ষুদ্রচাষীদের---তা না হলে আমরা চোখের সামনে যে জিনিষ দেখছি বেশীরভাল সার কো-অপারেটিভের বেশী জমির মালিক যারা তারাই নিয়ে নিচ্ছে, আর সামান্য কিছু তলার দিকে চলে যাচ্ছে। ধরুন যদি নীচু তলার চাষীদের আলাদা সংগঠন কো-অপারেটিভ থাকত এবং সরকারের যদি এই পলিসি থাকত যে সর্বপ্রথম এরাই সার পাবে---কারণ এদের সাহায্য করাই আজ একান্ত জরুরী দেশের পুনর্গঠনের জন্য তাহলে সত্যিকারের সার বন্টন নীতি কার্যকরী হত। সরকারের এই নীতি হবে যে এদেরই প্রথমে আমরা সহায্য করব এবং পরে যারা পুঁজি লগ্নী করতে পারে তাদেরকে দেব। সেইজন্য আমি বয়ছি যে একটা আলাদা সংগঠন করুন। কিন্তু তা না হলে যারা বিত্তশালী তারা পয়সা দিয়ে সার নিয়ে নেয় এবং ক্ষুদ্রচাষীরা সংগ্রহ করতে পারছে না। সুতরাং এদের প্রটেকসানের ব্যবস্থা সর্বাগ্রে দরকার। যে সমস্ত কৃষি কো-অপারেটিভ হয়েছে---এটা সকলেরই জানা আছে যে এদের ঋণ আদায় করা ছাড়া আর কোন কাজ নাই। কিন্তু চাষবাসের সঙ্গে প্রত্যক্ষ যোগাযোগ এদের খুব অল্পই আছে। চাষবাসের সঙ্গে প্রত্যক্ষ সম্পর্ক যাদের আছে তারাই জানেন যে চাষবাসের জন্য আগের দিনে যে বহু বেশী টাকা খরচ করতে হয়। আমি জানি আপনারা অনেক টাকা খরচ করছেন। কিন্তু সেই টাকা গরীব চাষীদের হাতে যাতে পৌঁছায় সেই ধরণের পলিসি নেওয়া দরকার এবং সেটা হতে পারে যদি তাদের আলাদা কো-অপারেটিভ করেন। ধনী চাষীদের এদের সঙ্গে জড়িয়ে রাখার জন্য এরা কখনই মাথা তুলে দাঁড়াতে পারছে না এবং সরকারও কোন ব্যবস্থা গ্রহণ করছেন না। আমাদের দেশে জাতীয় আয় যাদের কাছ থেকে আসছে তাদের পুনর্গঠনের জন্য মোটামুটি আমরা সকলেই ভাবছি। কিন্তু সেই পুনর্গঠন মোটামুটি সম্ভব হতে পারবে না, যদি না এদের আলাদা সংগঠন না করতে পারা যায়। আমরা জানি আগেকার দিনের চেয়ে পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে অনেক বেশী লগ্নী করা হচ্ছে। আগেকার দিনে এতবেশী টাকা পাওয়া যেত না এবং সারা দেশে একটা সমবায় আন্দোলনের প্রসার ঘটছে এইরকম সময় মন্ত্রী মহাশয়কে একটু ভেবে চিন্তে কাজ করতে অনুরোধ করছি। কিন্তু আমি দেখছি তার চিন্তার মধ্যে, যে দেখ আমরা কত কাজ করছি, কত সমবায় সমিতিকে সাহায্য করছি---আমি সেটা অস্বীকার করছিনা, আমি যেটা বলছি সেটা হচ্ছে এ্যাটিচিউডের প্রশ্ন। আমি জানি পুরুলিয়া, বর্ধমানের কয়েকটি জায়গায় ভাগচাষীদের কো-অপারেটিভে তারা ঋণ পেয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ ভগচাষী আছে তাদের যে বিশেষ সাহায্য পাওয়া দরকার সেই বিশেষ সাহায্য তারা পাচ্ছেনা, এটা স্বীকার করতে মন্ত্রিমহাশয়ের অসুবিধা কোথায়?

[6-55—7-05 p.m.]

এটা স্বীকার করতে অসুবিধাটা কোথায়। এই বিশেষ সাহায্যটা পাচ্ছেন না বলেই তো আজকে এটা স্বীকার করা দরকার। এটা স্বীকার করতে আপত্তিটা কোথায় এবং তা করতে গেলে তাদের পৃথকভাবে সংগঠন করা। জানি এর সঙ্গে নানা প্রশ্ন উঠবে, জমি-জায়গার প্রশ্ন। এইসব এক জায়গায় নেই, এর জমির সঙ্গে ওর জমি এক জায়গায় সব মিশে আছে। আমি বলছি এ্যাটিচিউড ঠিক করতে হলে মোটামুটি পথও বেরিয়ে যায়। অনেক জটিল প্রশ্ন সামনে এসে দাঁড়ায় এবং জটিল প্রশ্নগুলি সমাধানের দিকে সকলে মিলে

নিয়ে যেতে পারি আমরা। যেমন ধরুন ল্যান্ড রিফর্মে ল্যান্ড কনসোলিডেশন-এর কথা ভাবা হয়, যদি ল্যান্ড কনসোলিডেশনের মারফত হয় ছোট ছোট চাষীরা এক জায়গায় তাদের জমিজায়গা পাওয়া। কো-অপারেটিভ ফার্মিং যা আমাদের দেশে হচ্ছে না। উনি যে গানটা করলেন সেই গানটা এমন একটা দেশের যে দেশে সমস্ত ফার্মিং কো-অপারেটিভে হয়। এখন আমাদের কো-অপারেটিভ ফার্মিং যদি করতে হয় ল্যান্ড কনসোলিডেশন এবং ছোটছোট চাষীরা এক জায়গায় জমি পেলে কো-অপারেটিভ ফার্মিং-এর ব্যাপার এসে দাঁড়ায়। কাজেই কো-অপারেটিভ ফার্মিং তার আগে ল্যান্ড কনসোলিডেশন তার আগে এই যে ছোট ছোট চাষীরা প্রত্যেক বছর ভূমি হারিয়ে চাষের পক্ষে তাদের অভাবজনক খরচ হয়, তারা জমি হারিয়ে ক্ষেত মজুর হচ্ছে, তারা জমি বেঁচে দিয়ে ছোটখাটো ব্যবসা করতে যাচ্ছে। এই যে পুঁজিতান্ত্রিক নূতন কৃষি ব্যবস্থা যা গ্রামাঞ্চলে তৈরী হয়েছে, জানি না আমাদের গ্রামাঞ্চলের বন্ধুদের সেই সম্বন্ধে মনে কোন দাগ পড়েছে কিনা। কিন্তু আমরা অত্যন্ত কিনলি ফিল করি এবং কিনলি ফিল করে মোটামুটি এই কথা সমবায় মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। এটাই আমাদের একমাত্র কথা। বেশী কথা বলবার কিছু ছিল না। অনেক আলোচনা হয়েছে কিন্তু শেষকালে একথা বলতে চাই যে এই দৃষ্টিভঙ্গীটার আমরা আজো পরিচয় পাইনি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে, ডিপার্টমেন্টের কাছ থেকে। কাজেই এই কাট মোশানটা এনেছি, এটা মুভ করছি।

**Shri Atish Chandra Sinha:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অজিতবাবু এতক্ষণ যা বললেন শুনে খুবই আশান্বিত হলাম যে তিনি স্বীকার করেছেন যে শুধু পশ্চিমবঙ্গেই নয় সারা ভারতবর্ষে সমবায় আন্দোলন ক্রমশই এগিয়ে যাচ্ছে। খুবই আনন্দের বিষয় যে তিনি স্বীকার করেছেন যে পশ্চিমবাংলায়, যেটা সকলেই স্বীকার করেন, যে সমবায় আন্দোলনের ক্ষেত্রে খুবই পশ্চাতপদ একটা রাজ্য সেখানেও সমবায় আন্দোলন ক্রমশই এগিয়ে চলেছে। এবং এটা প্রমাণিত হবে মাননীয় কুমারদীপ্তিবাবু একটু আগেই যে কথা বললেন একটি মাত্র তথ্য থেকে যে ১৯৭০-৭১ সাল থেকে আমরা কি পরিমাণ ঋণ কৃষি সমিতির মাধ্যমে আমাদের চাষীভাইদের মধ্যে বিতরণ করতে পেরেছি। কারণ একথা অনস্বীকার্য যে আমাদের সমবায় আন্দোলন বাস্তবক্ষেত্রে সারা ভারতবর্ষে এই প্রাথমিক কৃষি সমিতির মাধ্যমে প্রায় শতকরা ৭০ ভাগ পরিচালিত হয় এবং যত সমবায় আন্দোলন যত টাকা ঋণ দেওয়া হোক না কেন এই প্রাথমিক সমিতিগুলির মাধ্যমেই হয়ে থাকে। কাজেই তাদের কার্য্য কতখানি, তাদের মাধ্যমে চাষীভাইদের কত ঋণ দেওয়া হচ্ছে এটার উপরেই সমবায় আন্দোলন কিভাবে এগুচ্ছে তার গতি অনেকটা নির্ভরকরে এবং তাকে আমরা একটা মাপকাঠি হিসাবে ধরে নিতে পারি। সেই হিসাব দেখা গেলে ১৯৭০-৭১ সালে আমাদের মাত্র অনাদায় ঋণ ২০ ভাগ আদায় করতে পেরেছিলাম এবং মাত্র ৪ কোটি টাকা ঋণ আমরা চাষীভাইদের দিতে পেরেছিলাম। সেখানে রিজার্ভ ব্যাঙ্কের ষ্টাডি টিম বলেছে যে শিল্প মেয়াদী ঋণ ৮০ কোটি টাকার মত আমাদের চাষীভাইদের দরকার সেখানে মাত্র আমরা ৪ কোটি টাকা দিতে পেরেছিলাম। কিন্তু গত বৎসর আমরা আদায় জোরদার করতে—সকলের সহযোগিতা পাওয়াতে, বিভাগীয় কর্মচারীদের থেকে আরম্ভ করে মাননীয় বিধানসভার সদস্য সকলের সহযোগিতা আমরা কামনা করেছিলাম এবং তারফলে আমরা অনেকটা কৃতকার্য হয়েছি এবং সেই অনাদায়ী ঋণের পরিমাণ আমরা বাড়িয়ে বা আদায় করতে পেরেছি প্রায় ৪৫ ভাগ এবং তারফলে আমরা ৮ কোটি টাকা চাষীভাইদের মধ্যে দিতে পেরেছি। আমরা দুগুণ দিতে পারব এবং এবছর ১২ কোটি টাকা দেবার পরিকল্পনা করেছি। মাননীয় মন্ত্রিমহাশয়, তাঁর বাজেট স্পীচে বলেছেন যে এই পরিমাণ বাড়িয়ে পঞ্চম পরিকল্পনার শেষ বছরের মধ্যে আমাদের ৫০ কোটি টাকা করার পরিকল্পনা আছে। কাজেই আপনি দেখতে পাচ্ছেন আমরা সরকারের তরফ থেকে চেষ্টিত আছি এবং কিছুটা কৃতকার্য্য হয়েছি সমবায় আন্দোলনকে পশ্চিমবঙ্গে এগিয়ে নিয়ে যেতে। এখনও অনেক কাজ বাকী আছে, কি কি কার্য্যে আমরা আশানুরূপ কৃতকার্য্য হতে পারব, পরে বলব। তার আগে মাননীয় শীস মহম্মদ সাহেব কতকগুলি বক্তব্য রেখেছেন কো-অপারেটিভ ইউনিয়ন সম্বন্ধে, সে সম্বন্ধে দুই একটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে

ম্যানেজিং কমিটি ১৯৬৯ সালে সুপারসিডেড্ হয়েছে, সে সম্বন্ধে অনারেবল হাইকোর্টে কেস আছে এবং অনারেবল্ হাইকোর্টের টার্মস্ অব অর্ডারের দ্বারা বোর্ড অব এ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত করেছি। একটা অগণতান্ত্রিক উপায়ে চিরকাল বোর্ড অব এ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করে ইউনিয়নের যে গণতান্ত্রিক পদ্ধতি আছে, সেটা বন্ধ করে দিতে চাইনা। সত্যকথা যে যখনই প্রয়োজন হবে, সময় আসবে গণতান্ত্রিক উপায়ে ইলেক্শনের মাধ্যমে আবার বোর্ড নূতন করে গঠন করা হবে। দ্বিতীয় কথা উনি বলেছেন ন্যাশনাল কো-অপারেটিভ ইউনিয়নের কথা, ইস্টার্ণ রিজিয়নে মিটিং করার, সেমিনার করার প্রস্তাব ছিল, সেটা নাকি করা হয়নি। আমি মাননীয় সদস্যকে জানাচ্ছি, প্রথম যখন খবর পেলাম ন্যাশনাল কো-অপারেটিভ ইউনিয়ন এখানে ইস্টার্ণ রিজিয়নে সেমিনার করতে চান, লেট্ আওয়ারসে চিঠি এল, সে চিঠিও অতি ভেগ্, তাতে আমাদের কি করতে হবে আমাদের কি দায়িত্ব, কত লগ্নী করতে হবে, কি টাকাকড়ি দিতে হবে তার কোন উল্লেখ নাই, চিঠি এল আমাদের ইস্টার্ণ রিজিয়নে হোস্ট করতে, কিন্তু এত অল্প সময়ের মধ্যে আমাদের হোস্ট করা সম্ভব নয়, আমরা তখন ন্যাশনাল কো-অপারেটিভ ইউনিয়নকে লিখি---আমাদের ডিটেল্স জানান, আমাদের কি কি করতে হবে, কি কি করণীয়, কত টাকা ইন্ভল্বড আছে, কি কি করাতে চান, আমাদের পক্ষে যতটা হয় নিশ্চয়ই করব। কিন্তু মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, তার কোন উত্তর আমরা পাইনি। কিন্তু যদি ন্যাশনাল কো-অপারেটিভ ইউনিয়ন সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবার জন্য কোন সেমিনার করতে চান, নিশ্চয়ই সেটা আমরা সাগ্রহে গ্রহণ করব, সেটাকে কখনও বন্ধ করে দেবার জন্য উদ্যোগী হবনা। বলেছেন ভান্ডার পত্রিকা নাকি বন্ধ করে দেওয়া হয়েছে। এই ভান্ডার পত্রিকা কো-অপারেটিভ প্রেসের মাধ্যমে ছাপা হত, ম্যানেজমেন্টের এগেনস্টে কিছু এলিগেশন আসে।

(শ্রীশীস মহম্মদঃ এটা ঠিক নয়)

আমরা সরকার থেকে যে সমস্ত দেখছি, যখন এলিগেশন এসেছে তখন বিচার করে দেখতে হবে, সেটা ঠিক কি বেঠিক পরে প্রমাণ হবে, আমি একথা বলছি না যে সেটা প্রমাণিত হয়েছে। আমি বলেছি---এলিগেশন আছে এবং গভর্ণমেন্ট সেগুলি দেখছে। এটা আনন্দের কথা এই ভান্ডার পত্রিকা যেটা প্রেসের মাধ্যমে বেরোত তার আকার এবং অবয়ব যা ছিল, তার চেয়ে বৃহৎ আকারে বের করবার চেষ্টা করছি। সম্ভবতঃ আগামী কয়েক মাসের মধ্যেই ভান্ডার পত্রিকা সুন্দর ভাবে বের করতে পারব।

চতুর্থতঃ কো-অপারেটিভ ইউনিয়ন থেকে কিছুই করছি না বলেছেন। আমি বলতে চাই গ্রামে কো-অপারেটিভ ইউনিয়নের চেয়ারম্যান বাস্তব ক্ষেত্রে নিজস্ব চেষ্টায় কো-অপারেটিভ ইউনিয়নকে সমবায় আন্দোলনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে এগিয়ে নিয়ে যেতে চান। আমরা করতে পারছি না। তার অনেকগুলি কারণ আছে। সেগুলি মৌলিক প্রশ্ন। জনসাধারণ সমবায়ের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে অনগ্রসর একথা সকলেই স্বীকার করেছেন। আমরা সরকারের তরফ থেকে অনেক চেষ্টা করছি, জনসাধারণকে আন্দোলনে নামাতে পারছি না যাদ্বারা পশ্চিমবঙ্গে বিরাট সমবায় আন্দোলনে সাড়া জাগাতে পারি।

[7-05—7-15 p.m.]

আজ দুর্মূল্যের যা অবস্থা, সেগুলো আমরা অনেকাংশে দূর করতে পারবো যদি সমবায় আন্দোলনকে আমরা ঠিকভাবে জোরদার করতে পারি এবং সমবায়ের মূলনীতিগুলি জনসাধারণের কাছে ভালভাবে প্রকাশ করতে পারি। কিন্তু দুঃখের কথা আজও আমরা সেটা করতে পারিনি। তা সত্বেও আমি বলবো একথা ঠিক নয় যে কো-অপারেটিভ ইউনিয়ন কিছু করছেনা। আমরা সেদিক থেকে আমরা অনেক স্টেপস নিয়েছি। আমাদের কো-অপারেটিভ ইউনিয়ন ৩৪টা ইনস্ট্রাকশনাল ইউনিট রাণ করে; তার চারিটি মেয়েদের দ্বারা পরিচালিত হয়। গত চতুর্থ পরিকল্পনাকালে ৫৬ হাজার লোককে আমরা ট্রেনিং দিয়েছি এই কো-অপারেটিভ ইউনিয়নের মাধ্যমে। সত্যিই যেভাবে এই ট্রেনিং দেওয়া

হয়, সেটা সম্পূর্ণ নয়, তা অনেকাংশে অসম্পূর্ণ থাকে। সমবায়ী মানুষকে যাতে সমবায়ে উদ্বুদ্ধ করতে পারা যায়, সমবায়কে তাঁরা জীবনের প্রয়োজনীয় অংশ বলে যাতে গ্রহণ করতে পারেন, সেইরকম প্রশিক্ষন তাদের দিতে হবে। সেজন্য কতকগুলি স্টেপস নিতে চেষ্টা করছি এবং ট্রেনিংএর কোর্সও সেইভাবে পরিচালনা করবার জন্য চেষ্টা করছি। মাননীয় শীস মহম্মদ সাহেব কো-অপারেটিভ ইউনিয়ন সম্বন্ধে কতকগুলি ভুল তথ্য দিয়ে এখানে সকলকে ভুল বোঝাবার চেষ্টা করেছেন আসলে তা ঠিক নয়। এ সম্বন্ধে কিছু তথ্য আপনাদের কাছে তুলে ধরতে চাই কয়েকটা ক্ষেত্রে। যেমন ক্রেতা সমবায় আন্দোলনের ক্ষেত্রে যা আমাদের অত্যন্ত জরুরী সেটা হলো বন্টন ব্যবস্থা। একটু আগে আমাদের মন্ত্রিমহাশয় বলেছেন আমরা যদি বন্টন ব্যবস্থার উন্নতি করতে না পারি তাহলে যতই উৎপাদন করুন না কেন আমাদের পক্ষে দ্রব্যমূল্য প্রতিরোধ করা সম্ভব হয়ে উঠবে না। বন্টন ব্যবস্থা একটা প্রয়োজনীয় ব্যবস্থা এই ক্রেতা সমবায় আন্দোলনের ক্ষেত্রে। এটা হতে পারে ভাল ক্রেতা সমবায় আন্দোলনের মাধ্যমে। আমাদের ২৮টা ক্রেতাসমবায় সমিতি আছে, তারমধ্যে ১৫টা লাভে চলে। আর বাকিগুলি ক্ষতিতে চলে। ১৯৭০-৭১ সালে টোট্যাল ট্রার্নওভার ছিল ২০ কোটি ৩৮ লক্ষ টাকা; ১৯৭১-৭২ সালে সেটা কমে গিয়ে দাঁড়ালো ১৮ কোটি দুলক্ষ টাকায়; আর ১৯৭২-৭৩ সালে সেটা বেড়ে হলো ২১ কোটি ৩২ লক্ষ টাকা। ৩ কোটি টাকা বেড়েছে। আমরা ক্রেতা সমবায় সমিতির মাধ্যমে আরো বেশী করে জনসাধারণের কাছে জিনিষ বিক্রী করতে পারছিনা এটা বাস্তবিকই ক্ষোভের কথা। তবে আমরা বাড়াবার চেষ্টা করবো---আমরা চেষ্টা করছি। বিশেষকরে কলকাতার পাইকারী সমবায় সমিতি---ক্যালকাটা হোলসেলস কনজিউমারস সোসাইটিগুলো সমবায় বিভাগের একটা শ্বেতহাতিতে পরিণত হয়েছে। তার কার্য্যাবলী যাতে সুষ্ঠুভাবে সম্পাদিত করতে পারি তারজন্য আমরা চেষ্টিত আছি। দু-বছর চেষ্টা করে অনেক সেল্ বাড়িয়েছি। আমরা ৬-৭ লক্ষ সেল্ থেকে বাড়িয়ে ১০-১৫ লক্ষ করতে পেরেছি। এই সেল্ যতক্ষণ না আমরা ২০ লক্ষ করতে পারি, ততদিন এটা ভায়াবল হবে না। আমাদের পঞ্চম পরিকল্পনাকালে এর পেছনে চেষ্টা হচ্ছে যাতে আমরা ২০ লক্ষ টার্গেটে পোঁছতে পারি। তাহলে এটা শুধু ভায়াবল্ হবে না, কলকাতার ক্রেতাসাধারণও এর মাধ্যমে উপকৃত হবেন সন্দেহ নাই। এই ক্রেতা সমবায়ের ক্ষেত্রে যে এ্যাপেক্স, স্টেট ফেডারেশন আছে, সেই স্টেট ফেডারেশন গত ৩-৪ বছরে অনেক ভালভাবে কাজ করেছে। তার কাজের নমুনা হলো---১৯৭০-৭১ সালে লাভ করেছে ৩৭ লক্ষ টাকা। ১৯৭১-৭২ সালে লাভ করেছে ৩·৯৪ লক্ষ টাকা এবং ১৯৭২-৭৩ সালে লাভ করেছে ২·৯৭ লক্ষ টাকা। কিন্তু ১৯৬৯-৭০ সালে আমরা যে তিন লক্ষ ৬৪ হাজার টাকা লোকসান করেছি তারপর পরপর দুবছর লাভ করে সেই ৩ লক্ষ ৬৪ হাজার টাকার লোকসানকে মুছে ফেলে দিয়ে আমরা লাভের দিকে এগিয়ে গিয়েছি।

ন্যাশনাল কো-অপারেটিভ ফেডারেশন-এর তরফ থেকে যথেষ্ট সাহায্য আমরা পাচ্ছি। এমন কতকগুলি স্কীম নেওয়া হয়েছে যাতে প্রডাকশন বেড়ে যায় এবং সমস্ত সরষের তেলের কারখানা চালু করা যায়, তারজন্য আমরা অগ্রণী হয়েছি, মন্ত্রিমহাশয় তার স্পীচে বলেছেন যে তেলের ১২ টাকা হয়ে গিয়েছিল, আমরা নামিয়ে ১০ টাকা করেছি। তার প্রধান কারণ হলো এই স্টেট ফেডারেশনের মাধ্যমে সরষের তেলের দাম ৯·৭০ টাকার মধ্যে বিক্রী করাতে সুদৃঢ় করেছি। এইভাবে আমরা প্রতিটা জিনিষের দাম কমাবার চেষ্টা করছি। আমরা আশাকরি যে সরষের তেলের দাম আরো কমে যাবে। এইকথা বলে আমাদের সমবায় মন্ত্রিমহাশয় যে বাজেট এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Tapan Chatterjee :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় আন্দোলন সম্পর্কে যখন ষড়যন্ত্র চলেছে ঠিক সেই সময় আমাদের সমবায় মন্ত্রী জয়নাল আবেদিন এই দপ্তর নিয়ে আবেদিন ট্যাবলেট দিয়ে এর কিছুটা উপশম করেছেন। ঐ শীস মহম্মদের দল তারা রিভ্যাং উইংকিলের মত

রোল প্লে করছেন। আজকে কো-অপারেটিভ আন্দোলনের রূপ আমরা কি দেখছি। কো-অপারেটিভ আন্দোলনের মধ্যে ভুলত্রুটি নেই এইকথা আমি বলছিনা। প্রতিরোধ আন্দোলন গ্রহণ করার জন্য কো-অপারেটিভ আন্দোলন গ্রহণ করা হয়েছিল কিন্তু এই আন্দোলন আজকে বাস্তু ঘুঘুর বাসায় পরিণত হয়েছে। আগে কো-অপারেটিভে চুরি করলে সাজা হতো না। কিন্তু আমাদের মন্ত্রীমহাশয় কঠোর হাতে সে সমস্ত দমন করেছেন। দুর্নীতি তিনি দমন করেছেন। সমবায় আন্দোলন সম্পর্কে আমাদের যে ধারনা সেই সমন্ধে আমি দু একটি কথা বলতে চাই। আমাদের যেটা প্রধান ভুল তা হচ্ছে যে আমাদের মাথাভারী শাসন ব্যবস্থা। এই মাথাভারী শাসন দূর না করলে কো-অপারেটিভের উন্নতি সম্ভব নয়। দ্বিতীয় কথা হচ্ছে যে সমবায়ের মাধ্যমে আমরা যে সমস্ত জিনিষ ক্রয় করি বাজারের দাম তা---অর্থাৎ বাজারের জিনিষের দাম তারচেয়ে কম। তৃতীয় (৩য়) কো-অপারেটিভ যারা পরিচালনা করেন এই সরকারী অফিসাররা তাদের ব্যবসাহী বুদ্ধির অভাব। ব্যবসাহে অন্য ব্যবসাহীর যেমন কান্ডজ্ঞান আছে তাদের সে রকম নেই। এরজন্য যেভাবে পণ্য উৎপাদন হচ্ছে তাতে তারা বাজারের সঙ্গে প্রতিযোগিতায় পারছেনা। আমরা একচেটিয়া পুঁজিবাদের কাছ থেকে পন্য ক্রয় করছি এবং তা কিনে আমরা বাজারে বিক্রি করছি। চতুর্থতঃ কো-অপারেটিভের কাঠামোর মধ্যে যে জিনিষটা করা দরকার যেমন প্রতি বছর অডিট করা---তা কিন্তু করা হয় না। কো-অপারেটিভ ইন্সেপেকটাররা ঠিকমত কো-অপারেটিভ পরিদশন করেন না। আমরা দেখছি যে কো-অপারেটিভে কসটিং সিস্টেম বলে কিছু নেই কো-অপারেটিভে যে স্টক সিস্টেম তাতে বড় বড় স্টক মেনটেনড করতে হয়। যেমন পারপিচুয়াল ইনভেনট্রি বা কনটিনিউয়াস স্টক টেকিং সিস্টেম এর কোন সিস্টেমই নেই। তার ফলে চুরির সুযোগ থাকছে। আর একটা কথা বেকার সমস্যার কথা আমাদের বলা হয়। আমাদের মধ্যে সমবন্টনের অভাব। আমাদের যেমন উৎপাদন বৃদ্ধির দরকার তেমনি ঠিকমত যাতে সমস্ত জিনিষ বন্টন করা হয় সেদিকে আমাদের বেশী নজর দেওয়া দরকার। আরো বেশী কো-অপারেটিভ ইন্সেপেকটার নিয়োগ করে এদের পদন্নোতি ঘটিয়ে যাতে চুরি ইত্যাদি কম হয় সেদিকে দেখা দরকার। এই সব করলে কো-অপারেটিভ আন্দোলন উন্নতি হতে বাধ্য। সমবায় আন্দোলন এরূপ একটা জিনিষ যে যারা দ্বারা সমাজতন্ত্র আসতে পারে---যার দ্বারা দেশ সমাজতান্ত্রিক পথে এগিয়ে যেতে পারে। কো-অপারেটিভ এরূপ একটা জিনিষ যে কোম্পানি এ্যাক্ট এর সঙ্গে এর ডিফারেন্স আছে। কোম্পানি এ্যাক্ট-এ যার যত শেয়ার তার তত ভোট কিন্তু কো-অপারেটিভ আইনে যতই শেয়ার থাকুক না কেন প্রত্যেকের ভোট একটি করে। কো-অপারেটিভকে কেউ তার পৈত্রিক সম্পত্তি মনে করতে পারেনা। কো-অপারেটিভের মধ্যে সকলেরই অধিকার আছে। আমরা দেখেছি যে স্কেন্ডেনিভিয়ান কানট্রি বা সোভিয়েত রাশিয়ায় সেখানে কো-অপারেটিভের মাধ্যমে দেশের মানুষের মধ্যে চেতনা এসেছিলো, এবং প্রতিরোধ আন্দোলন গড়ে উঠে। আজকে যদি এই প্রতিরোধ আন্দোলন জোরদার করা হয় তাহলে জিনিষের দাম কমতে বাধ্য। একমাত্র কো-অপারেটিভের মাধ্যমেই আমরা বাঁচতে পারি। আজকে আমরা মুখে সমাজতন্ত্রের কথা বলি, আমরা শ্লোগান দিই, আমরা বিপ্লবের কথা বলি কিন্তু কো-অপারেটিভের মাধ্যমেই তা হতে পারে। আমরা আগে দেখেছি যে কো-অপারেটিভ ডিপার্টমেন্টের মন্ত্রী মানে বাজে মন্ত্রী। যেমন বলা হতো যে পশুপালন দপ্তরের মন্ত্রী মানে বাজে মন্ত্রী। কিন্তু তা যদি যোগ্য লোকের হাতে পড়ে তবে এর দ্বারা অনেক উন্নতি হতে পারে। যদি তিনি যোগ্য লোক হন তাহলে তিনি শুধু পশ্চিমবাংলা কেন সারা ভারতবর্ষের নেতৃত্ব দিতে পারেন যে আগামী দিনে আমরা কোথায় যাব।

[7-15—7 25 p.m.]

এইসঙ্গে আর একটা কথা বলার দরকার। আমরা দেখছি সি, এম, ডি-এর মাধ্যমে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচ হয়েছে। প্রায় দেড়শো কোটি টাকা খরচ হয়েছে। কিন্তু অত্যন্ত দুঃখের কথা আজকে সি, এম, ডি-একে বলা হয়ে থাকে ক্যালকাটা মেট্রো-পলিটান ডোবা এসোসিয়েসান। কোন বেকার বাঙালী যুবক ওখানে থেকে টেন্ডার পাননি। পেয়েছেন ওই পেটমোটা লোকেরা যারা সিমেন্টের বদলে গঙ্গামাটি দিয়ে লক্ষ লক্ষ টাকা

কমিয়ে নিচ্ছে। পশ্চিমবাংলাতে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা আসছে সেই টাকা চলে যাচ্ছে পশ্চিমবাংলার বাইরে। মন্ত্রীমহাশয় ডাঃ জয়নাল আবেদিনকে অনুরোধ করবো সরকারের যত কন্ট্রাকট হয়, যত টেন্ডার সমস্ত কো-অপারেটিভ ডিপার্টমেন্টের মাধ্যমে হোক। এখানে বসে আছেন এান এবং উদ্বাস্তু বিভাগের মন্ত্রী। তাঁকে বলি সেই ডিপার্টমেন্টের কন্ট্রাক্ট কেন কো-অপারেটিভ ডিপার্টমেন্টের মাধ্যমে হবে না? এটা যাতে হয় সেটা দেখুন গান্ধীজী বলেছিলেন আমরা সেই গণতন্ত্র চাই যেখানে প্রতিটি মানুষের বলার অধিকার আছে তার কথার দাম আছে। আমরা বিধানসভায় দাঁড়িয়ে চিৎকার করছি, কিন্তু আমর জনকল্যাণ করছিনা। জনসাধারণকে বাদ দিয়ে জনকল্যাণ হয় না। আমরা বলেছিলাম আমরা আমলাভিত্তিক শাসন করবো না ক্যাডার ভিত্তিক শাসন করবো। আজকে সেই পথে আমাদের যেতে হবে। সমাজতন্ত্র কায়েম করতে গেলে কো-অপারেটিভ আন্দোলনকে আরও জোরদার করতে হবে।

**Mr. Deputy Speaker** : Honourable Members, the time for discussion on this grant is to expire at 7.32 p.m. but I think there will be divisions and the Hon'ble Minister is to reply. Therefore, according to rule 290, if you agree, I propose that the time may be extended by half an hour, i.e., up to 8.2 p m.

(Voices : Yes)

So the time is extended by half an hour. Now, Dr. Zainul Abedin.

**Dr. Zainal Abedin :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন প্রসঙ্গে আমি প্রারম্ভিক ভাষণে এই দপ্তরের মোটামুটি তথ্যগুলি রেখেছি। তাতে আর্বান কো-অপারেটিভ সম্বন্ধে কোন বক্তব্য ছিল না। শীস মহম্মদ সাহেব সেটা পয়েন্ট করেছেন। আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই এই প্রথম সমবায় দপ্তরের এটা শক্তিশালী আন্দোলন। নিঃসন্দেহ —এই সরকার দরিদ্র এবং দুর্বল শ্রেণীর সরকার। সুতরাং আজকে গ্রামের যারা দুর্বল চাষী তাদের দিকে মনোনিবেশ করেছি। আর্বান কো-অপারেটিভ আন্দোলনে অপেক্ষাকৃত কম দৃষ্টি পড়েছে। কিন্তু এই প্রথম আপনি প্ল্যানের বইটা দেখুন

Statement showing the progress of development schemes.

যেটাকে প্ল্যান বলা হয় সেখানে দেখবেন প্রথম এখানে আমরা ১০ লক্ষ টাকার পরিকল্পনা করেছি এবং এই বছর ১০ হাজার টাকার একটা প্রভিসানস আছে। এটা এই প্রথম এর আগে কেউ চিন্তা করেনি। তবু এই আন্দোলনকে আরও উৎসাহিত করার উপায় থাকে তাহলে আমরা নিশ্চয় আন্দোলনকে শক্তিশালী করবো। আমরা এখানে সবচেয়ে বেশী সাহায্য করতে চাই। আজকে শ্রীঅজিত বসুকে বলি আমাদের দৃষ্টি যারা ছোট এবং দুর্বল কৃষক তাদের দিকে বেশী আছে। বাকি আর আর যে বক্তব্য উনি রেখেছেন মাননীয় রাষ্ট্রমন্ত্রী সবগুলিরই উত্তর দিয়েছেন। মার্টিন বার্ণ কো-অপারেটিভ বা ইসকো সম্বন্ধে উনি যদি লিখিতভাবে কিছু দেন নিশ্চয় আমরা খতিয়ে দেখবো। আমি সি, পি, আইয়ের শ্রীঅজিত গাঙ্গুলী—সি, পি, আইয়ের দুজন অজিতবাবু বলেছেন—যাত্রাদলের বরকন্দাজের মতো যিনি বললেন তাঁর কথাই বলছি—শ্রীঅজিত গাঙ্গুলী যেভাবে বললেন তাঁর কথাই বলছি—তিনি আমাকে বললেন নিন্দামন্ত্রী বললে ভাল হয় ইত্যাদি ইত্যাদি। ট্যাক্স স্যার একটাতে বসানো উচিত—কম্যুনিস্ট পার্টি কোন দলের পা ধরতে পারবে না। এইটার উপর ট্যাক্স বসানো উচিত। এই সি, পি, আই, একবার সি, পি, এম-এর পায়ে ধরে আবার তারা যখন গলা চেপে ধরে তখন কংগ্রেসের পায়ে এসে বলে বাঁচাও বাবা, এই বলে বিধানসভায় এসে ঢোকেন। তাঁরা নিজেদের আত্মরক্ষা করবার জন্য তারা এসেছিলেন, দয়া করে নয়, বাংলার মানুষের দিকে তাকিয়ে নয়। আজকে আমাদের পায়ে ধরে তারা এখানে এসেছেন।

**( শ্রীঅজিত বসু ঃ—ধান ভানতে ভানতে আবার শিবের গীত কেন )**

ল মারলে পাটকেলটি খেতে হবে মাননীয় অজিতবাবু। আপনারা কি চেষ্টা করেননি ংগ্রেসকে মারবার? কংগ্রেস কাউকে ধরে এখানে আসেনি। আত্মরক্ষা করবার জন্য ারও কাছে যায়নি। আজকে আপনারা সমাজতন্ত্রের স্রোতে খড়কুটোর মত ভেসে এসেছেন াখানে। উনি যেটা বলেছেন যে সোসাইটি কমে গেছে। রিজার্ভ ব্যাঙ্কের একটা প্রোগ্রাম াছে—রিঅর্গানাইজেসন প্রোগ্রাম, ভাইবেলিটি প্রোগ্রাম। মাননীয় তপনবাবু এস্ট্যাবলিসমেন্ট ষ্ট সম্পর্কে বলেছেন, মাথাভারী ব্যবস্থার কথা বলেছেন। আমি তাঁর বক্তব্যের জবাব খন দেবো তখন তার উত্তর দেবো। ছোট সোসাইটিগুলি ভাইবেল হয় না বলে এনটায়ার ভমেন্ট বেঙ্গলের সোসাইটিগুলি যাতে এক একটার সঙ্গে জুড়ে দিয়ে একটা সোসাইটিকে লকুইডেসন করে দিয়ে তার মেম্বার নিয়ে একটা বড় করার দরকার মনে হয়েছে এইজন্য য যেন সে ভাইয়েবল হয় যাতে ভালভাবে সার্ভ করতে পারে তারজন্য অনেক সময় এটা রার প্রয়োজন আছে। রিঅর্গানাইজেসন করবার সময় আর একটা জিনিষ ভাবতে হবে যা মাননীয় অজিত বসু মহাশয় বলেছেন যে ছোট ছোট ফারমারদের কথা চিন্তা করা দরকার। জাতীয় পরিকল্পনায় ছোট ছোট ফারমারদের মারজিন্যাল ফারমারদের কথা চিন্তা করা হয়েছে। পশ্চিমবঙ্গে পুরুলিয়া এবং বাঁকুড়ায় এগ্রিকালচারাল লেবার স্কীম চালু আছে, হুগলী, দার্জিলিং জেলায় মারজিন্যাল ফারমারস এগ্রিকালচারাল লেবার স্কীম ছোট চাষীদের উন্নয়ন পরিকল্পনা চালু আছে। যাতে তারা স্মল ফারমারস ডেভেলপমেন্ট এজেন্সি আসতে পারে যাতে তারা লোন শেয়ার নিতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। বিগত বছরে আমরা যে ঋণ দিয়েছি তাতে মূলত যাতে ছোট চাষীদের মধ্যে দেবার চেষ্টা করেছি। আজকে মোর দ্যান ৫০ পারসেন্ট যাতে পায় তার চেষ্টা করেছি। ছোটচাষীরা ব্যক্তিগত সিকিউরিটিতে যাতে ৫০০ টাকা পর্যন্ত লোন পেতে পারে তার স্কীম আমরা নিয়েছি এবং এতে ছোটচাষীরা লোন পাচ্ছে। আজকে কো-অপারেটিভ সোসাইটি আন্দোলন ইনহারেন্টলি খুব দুর্বল একথা সবাই জানেন। তারজন্য আমরা বিশেষ চেষ্টা নিয়েছি এখানে সর্বভারতীয় এ্যাভারেজ যেখানে ৪০ পারসেন্ট আমাদের এখানে ২০ পারসেন্ট বা তার এ্যাবাভ—যাতে তাকে ৫০ পারসেন্ট করতে পারি তার চেষ্টা করে চলেছি। এর আগে অজিতবাবুদের লোকতো সমবায় মন্ত্রী ছিলেন—তিনি কো-অপারেটিভকে একেবারে শেষ করে দিয়েছিলেন। ১০০টা কৃষি পরিবারের মধ্যে ১৭ জন এই কো-অপারেটিভের মধ্যে আসতে পেরেছে। আমরা আজকে তাকে বাড়িয়ে ২২ পারসেন্ট করতে পেরেছি এবং ফিফথ ফাইভ ইয়ার প্ল্যানে ৫০ পারসেন্ট চাষী যাতে কভার করতে পারি তার চেষ্টা আমরা করে চলবো। আমাদের এমন এজেন্সি নাই যে সর্বকিছু গিয়ে পৌঁছাচ্ছে না। আমরা তারজন্য নূতন প্রোগ্রাম করবার জন্য সমস্ত এম, এল, এ-দের কাছে আমি ব্যক্তিগতভাবে চিঠি দিয়েছি, আমার ডিপার্টমেন্টের অধস্তন কর্মচারীদের বলেছি যে সোসাইটি বাড়াতে হবে, হরাইজেন্টাল বাড়িয়ে, নূতন মেম্বার সংখ্যা বাড়িয়ে, যে জায়গায় সোসাইটি নাই, সেখানে সোসাইটি অর্গানাইজ করতে হবে।

[7-25—7-35 p.m.]

এবং যদি এস, এফ, ডি, এ, এম, এফ, এ, এল বাড়ে তাহলে এই গরীব মানুষ, ছোট চাষীদের শেয়ার ক্যাপিটালের টাকা এস, এফ, ডি, এ, এম, এফ, এ, এল ফান্ড থেকে দেওয়া যেতে পারে। এখানে ১ টাকা যদি শেয়ার ক্যাপিটাল কন্ট্রিবিউসন হয় তাহলে তার ১০ টাইমস লোনের ব্যবস্থা করতে পারি এবং এটা যদি সকলে সমবেতভাবে চেষ্টা না করি তাহলে এই আন্দোলন বাড়বে না। এর জন্য আমি বারবার এম, এল, এ-দের চিঠি দিই আপনাদের ব্যবস্থার উপর নির্ভর করছে রিয়ালাইজেসন প্রোগ্রাম। আজকে রিয়ালাইজেসন যদি ৪০ পারসেন্ট না হয় তাহলে রিজার্ভ ব্যাঙ্ক ডিসবার্সমেন্ট দেবে না, এই তথ্য নিশ্চয় মাননীয় অজিতবাবু জানেন। আজকে ব্যবস্থা নেই—দুর্বল অবস্থা। ২৪-পরগনা সেন্ট্রাল কো-অপারেটিভ-এর অবস্থা আজকে কি হয়েছে? সেখানে ওয়ান ফিফথ অব দি স্টেট—একদিকে সাউথ, আর একদিকে নর্থ—আজকে সেখানে জুডিসিয়্যাল এনকোয়ারি ইনসটিটিউট করতে হয়েছে এই নর্থ ২৪-পরগনা সেন্ট্রাল কো-অপারেটিভ-এর জন্য। আজকে রিজার্ভ ব্যাঙ্ক এসে আমাদের সুপারিশ দিয়েছে, সেখানে স্ট্যাটিউটিম রিপোর্ট

দিয়েছে, আনলেস ইট ইজ এ্যামালগ্যামাটেড উইথ দি স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক, তারা এটাকে রেকগনাইজ করবে না। আজকে সেখানে সুরু করতে হয়েছে। এটা এ্যামালগ্যামেসান করে দেখা যাচ্ছে ব্যাড ডেব্‌ট, রিহ্যাবিলিটেশন এ্যাসেসমেন্ট-এর টাকা দিয়েও কিন্তু ৮০ লক্ষ টাকার তার ব্যবস্থা করা যায়নি এবং ৪০ লক্ষ টাকা দিলেও কিন্তু ৮০ লক্ষ টাকার ব্যাড ডেব্‌ট থেকে যায়। কারা করেছিল, ডিপোজিটরদের টাকা কারা খেল? আপনাদের হাতেই তো দায়িত্ব ছিল, আপনারাও দায়িত্ব ছিল অজিতবাবু এবং এই দায়িত্ব থেকে রেহাই পেতে পারেন না। আজকে সেখানে জুডিসিয়্যাল এনকোয়ারি বসেছে। কোথাও কিছু পড়ে যায় কিনা সেইজন্য উনি চমকে উঠছেন। কারা এর মধ্যে জড়িত আছে সেটা শুনতে চাই। আমি খুশী হব যদি এই সব বন্ধুদের না দেখা যায়। সেইজন্য আমি আপনাদের সহযোগিতা চেয়েছি। আজকে জুডিসিয়্যাল এনকোয়ারি বসেছে, এতে পয়েন্ট করতে হয়েছে। ওরাই আজকে এই আন্দোলনকে দুর্বলতার পথে নিয়ে গেছেন, এই আন্দোলনকে বানচাল করে দিয়েছেন। বাস্তুঘুঘুদের কথা বন্ধুবর তপন চ্যাটার্জি মহাশয় বলেছেন। এটা আমার খুব ভাল লেগেছে। আমি যখন বিগত বছরে একটা কমপ্রিহেনসিভ বিল এনেছিলাম তখন বারেবারে বলেছিলাম এই আইনের একটা মূল লক্ষ্য হল ভেস্টেড ইন্টারেস্ট কায়েমী স্বার্থকে হিট করা। দুঃখের বিষয় আজকে শীশ মহম্মদ সাহেব সেই বিষয়ে আজকে এখানে কথা বললেন---আপনি জানেন এই কো-অপারেটিভ ইউনিয়নকে সুপারসিড আমি করিনি, তাদেরই যুক্ত ফ্রন্ট সরকার করেছিল। যুক্তফ্রন্ট সরকারে যারা বসেছিলেন---আজকে হাইকোর্টে ডিফলকেসন কেস চলছে, আমাদের হাত পা বাঁধা। আজকে আমি আঁকু-পাঁকু করছি এটাকে গণতান্ত্রিক পদ্ধতিতে রিকনসটিটিউট করতে চাই। কিন্তু কাদের নিয়ে বসবেন। আজকে আপনি যাদের ব্রিফ নিয়েছেন কারা পেয়েছে জানিনা ---সেই বন্ধুদের চরিত্র দেখুন, আজকে তাদের চরিত্র দেখুন। নতুন কিছু নয়, আজকে কো-অপারেটিভ ইউনিয়নের তো দায়িত্ব ছিল, সেই দায়িত্ব পুরোপুরি পালন করতে পারেন নি, এই কথা আপনারা জানেন। আজকে আমরা সামারি পাওয়ার সুপারসেসন করেছি? আমরা সোসাইটি সুপারসেসন করছি না। কেন না, আমরা বিশ্বাস করি এই আন্দোলনে জনগণকে আগে নিয়ে যেতে হবে। আনফরচুনেটলি যে বন্ধুরা এই দায়িত্ব নিয়েছিলেন তারা এই আন্দোলনকে শেষ করে দিয়েছেন। কো-অপারেটিভ ইউনিয়নের আজ যারা ব্রিফ নিয়েছেন সেই ব্যক্তিগুলির নাম আমি আজকে করতে চাই না, সাব-জুডিস কেস আছে, কিন্তু তারা এই কো-অপারেটিভ ইউনিয়নের দফা রফা প্রায় শেষ করে ফেলেছেন। এটা যাতে রিকনসটিটিউট করা যায় তারজন্য আমরা চেষ্টা করছি। অজিতবাবু একটি ভাল কথা বলেছেন---ডিপোজিটের কথা বলেছেন। আপনি নিজেও জানেন যে ডিপোজিট ইউনিফর্ম নয়। কো-অপারেটিভ আছে সারা পশ্চিমবাংলায় কিন্তু ইউনিফর্মলি নেই। যেখানে সি, পি, আই, নেই সেখানে এই আন্দোলন খুব প্রসার লাভ করেছে, তমলুক, ঘাটালের দিকে আজকে চেয়ে দেখুন। আজকে দেখুন সেখানে মানুষের মনে আস্থা ফিরে এসেছে। আমি রেডিওতে বক্তৃতা দিয়েছি, সংবাদপত্রে বলেছি যে আজকে এই আন্দোলন খুব শক্তিশালী হয়েছে। আজকে দ্বিতীয় শক্তি হিসাবে একটা প্রাইভেট সেক্টর হচ্ছে, আর একটা পাবলিক সেক্টর হচ্ছে, তারমধ্যে একে তৃতীয় শক্তি হিসাবে দাঁড়াতে হবে, কো-অপারেটিভ এ্যাজ এ থার্ড ফোর্স হতে হবে। আজকে এর ম্যানেজমেন্ট, এর বিজনেস ট্যাকটিকস, এর বিহেভিয়ার প্যাটার্ন, এর কমন অবজেক্ট এগুলি যদি মানুষ টেকআপ না করে, ইন কমপ্যারিজন উইথ দি প্রাইভেট এণ্ড পাবলিক সেক্টর---তাহলে কখনই কো-অপারেটিভ ইনসটিটিউসনকে আমরা পাবলিক ইনভল্ভ করতে পারব না। আজকে এইখানেই ইনহ্যারেন্ট, দুর্বলতা কোথায় সেটা এখানেই প্রমাণ পাওয়া গেছে। আজকে কো-অপারেটিভ-এর প্রশিক্ষা নেই, ট্রেনিং নেই, কো-অপারেটিভ বায়াস দেখা যাচ্ছে না। আমাদের এই দুর্বল পথগুলির কিছু কিছু জায়গায় আমরা নতুনভাবে চিন্তা করছি, কিন্তু কো-অপারেটিভ এডুকেসনের জন্য ব্যাপক ব্যবস্থা করতে পারছি না। সেখানে যে নেতৃত্ব দেবার কথা ছিল কো-অপারেটিভ প্রপাগান্ডা এ্যান্ড এডুকেশানে তা আজকে দিতে পারছি না এটা অস্বীকার করে লাভ নেই। আজকে সেইজন্য চিন্তা করছি সেকেন্ডারি এডুকেশানে একটা এ্যাডিশনাল সাবজেক্ট হিসাবে কো-অপারেটিভকে আনা যায় কিনা। আজকে

তো টেন্‌থ ক্লাস হয়ে গিয়েছে এবং ওয়ার্ক ষ্টাডি বলে একটা নতুন ক্যারিকুলাম ইনট্রো-ডিউসড হয়েছে। সেখানে আমরা আজকে কো-অপারেটিভকে যুক্ত করতে পারি কিনা দেখছি। অন্য দিকে কল্যাণী ইউনিভার্সিটির সঙ্গে আমরা কথাবার্তা বলছি যে এ্যাবভ স্কুল ফাইনাল কোর্সে কো-অপারেটিভ স্কীম রাখা যায় কিনা, এ্যাটলিষ্ট এ ডিপ্লমা কোর্স চালু করা যায় কিনা। আজকে ছাত্রজীবন থেকে কো-অপারেটিভ বেস তৈরী করার জন্য আমরা ছেলেদের মাধ্যমে যেখানে তারা পার্টিসিপেট করতে পারবে, যেখানে এ্যাকামোডেসান পসিবল হবে সেখানে আমরা কো-অপারেটিভ ষ্টোরস ছেলেদের দিয়ে স্কুল বা কলেজ অবস্থা থেকে চালাতে পারে কিনা নতুন করে পরীক্ষা করে দেখছি। কারণ অল অন এ সাডেন যদি তাদের বলা হয় কো-অপারেটিভ মুভমেন্টে এসো তাহলে তারা তা পারবে না। সেইজন্য এই কো-অপারেটিভ মুভমেন্ট করার জন্য রাইট ফ্রম দি স্কুল আপটু ইউনিভার্সিটি লেভেল আমরা একটা বেস তৈরী করতে পারি কিনা সেটা চিন্তা করছি। তারপর অজিতবাবু শুনে খুশী হবেন আগে আমাদের ডিপোজিট যা ছিল---১৯৬৭ সালের থেকে এবারে বেশী হয়েছে। তখন ছিল প্রাইমারী সোসাইটিস-এ ৭১'৪৪ লক্ষ আর প্রেজেন্ট পজিসান এপ্রকসিমেটলি ওয়ান ক্রোর। তখনতো আপনার দলের নেতৃবৃন্দ এতে ছিলেন। সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক-এর ৯'২৭ ক্রোরস ছিল ১৯৭১ সালে এখন এ্যাবভ ইলেভেন। অজিতবাবু হঠাত প্রশ্নটা তুললেন আমি সব কিছু আনতে পারিনি সেইজন্য সব এ্যাপ্রক্সিমেট ফিগার দিচ্ছি। ষ্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের ১৯৭১ সালে ৯'৪৭ ক্রোর ছিল এখন এ্যাবভ টুয়েলভ ক্রোরস। তবে আজকে আমরা এটাকে যথেষ্ট বলে মনে করি না। যেখানে এই ইনফ্লেসানের যুগে ব্যাঙ্কের ভলটস এ্যান্ড লকারস এ্যাকাউন্ট বার্সটিং উইথ মানি সেখানে কিন্তু কো-অপারেটিভে সেই পরিমাণ করতে পারা যায়নি। উই আর ট্রায়িং টু ইমপ্রুভ দ্যাট। সেইজন্য আপনারা জানেন, আমি আমার প্রারম্ভিক ভাষণে বলেছি কো-অপারেটিভ ব্যাঙ্কের ব্রাঞ্চিং করতে হবে। আজকে হাতের কাছে ব্রাঞ্চ না থাকলে, লোকের টাকা তোলার বা জমা দেবার সুবিধা না থাকলে কিন্তু মানুষকে প্রলুব্ধ করা যাবে না। সেইজন্য আমরা প্রস্তাব করেছি কো-অপারেটিভ ব্যাঙ্কের ব্রাঞ্চগুলিকে ছড়িয়ে দিতে হবে বা ব্রাঞ্চ বাড়াতে হবে এবং তাদের সাবসিডি দিতে হবে। আর শুধু বাড়ালেই হবে না মর্ডান বিজনেসে ব্যাঙ্কিং প্রাকটিস আনতে হবে। আজকে আমি যেখানেই যাই সেখানেই বলি যে, কমার্সিয়াল ব্যাঙ্কের সঙ্গে কমপিটিসানে তোমাদের দাঁড়াতে হবে তা না হলে কিন্তু সম্ভবপর নয়। সম্ভবতঃ সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের চেয়ারম্যান এখানে আছেন। ২৩ তারিখে বা কোনদিন কোলকাতার কোন জায়গায় তাঁর একটা প্রস্তাবনা আছে বলে শুনেছি। সেখানে সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের ব্রাঞ্চ আমরা বাড়াতে বলেছি। সেটা যদি আমরা সাব-ডিভিসান লেভেল পর্য্যন্ত নিয়ে যেতে পারতাম বা কোন কোন ব্লক লেভেল পর্য্যন্ত নিয়ে যেতে পারতাম তাহলে কিন্তু ইজি হত। কিন্তু এখনই নিয়ে যাওয়া যাচ্ছে না সব জায়গায় তবে আমরা সেটা ফিফথ প্ল্যানে করবার চেষ্টা করছি। তারপর অজিতবাবু শুনুন, আমরা ছোটচাষীদের টোট্যাল লোন দিয়েছি ৭৯৯ লক্ষ টাকা এবং এরমধ্যে ৪০৪'২ লক্ষ টাকা দিয়েছি স্মল ফারমারদের মধ্যে। এর পারসেন্টেজ কিন্তু লেস দ্যাট ৫০ পারসেন্ট। গতবার থেকে যেটা দাবী করছেন যে ৩০ বিঘার উপরের মালিকদের রাখতে দেবেন না সেটা কিন্তু আপনারাও যেখানে শাসন চালাচ্ছেন সেখানেও করতে পারছেন না। আজকে তো সবের উপরে ভারতবর্ষের সংবিধান আছে। আজকে কি প্রকারে বারকরে দেবেন যে দে উইল নট বি এ্যালাউড টু এ্যাসোসিয়েট উইথ কো-অপারেটিভ মুভমেন্ট, সেকথা ভাবুন। আমরা সংবিধান মেনে চলি। আজকে কো-অপারেটিভের যে আইন আছে ও দেশের যে সংবিধান আছে সেটা কিন্তু এত দ্রুত লংঘন করা যাবে না। সেখানে একটা ইনহেরেন্ট অসুবিধা আছে। তারপর কুমারদীপ্তিবাবু যা বলেছেন, উনি আমার সঙ্গে আলোচনাও করেছেন, এখানে একটা ডিফিকাল্টি আছে। ষ্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের যে লোন সেটা কিন্তু দীর্ঘমেয়াদী লোন। এ্যাপেক্স হাউসিং সোসাইটি যেটা দিতে পারবে সেটা রিফেজিং হবে এবং ইনসটলমেন্ট হবে। সেটা কিন্তু এখানে অল অন এ সাডেন সম্ভবপর হবে না। তাহলেও ওনার প্রস্তাবটি অত্যন্ত মূল্যবান এবং আমি মনে করি বাঙ্গালী মধ্যবিত্ত এবং শহরাঞ্চলের মধ্যবিত্তরা বেঁচে যাবে। সেজন্য রেঞ্জ অফিসারদের কনফারেন্সে আমি বলেছিলাম। তমলুকে এটা সম্ভবপর হয়েছে। সেখানে বাড়ী ভাড়া

কো-অপারেটিভ হাউসিং স্টেট করার ফলে, আমার কাছে যা সংবাদ আছে, কমে গেছে এবং এ্যাকোমডেশন-এর চাপও কমে গেছে। আজকে উনি যে প্রস্তাব রেখেছেন এই প্রস্তাবের সকলে একসঙ্গে লেগে একটা উপায় বের করতে হবে যেন ইন্সটলমেন্ট এন্ড পাসিং আউট এটা করা সম্ভবপর হয়। এটা না করলে কিন্তু আজকে অল অন এ সাডেন আমরা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের টাকা দিয়ে হাউসিং সোসাইটির ফিন্যান্স করতে পারবো না। আজকে এরমধ্যে যে নীতিগত অসুবিধা রয়েছে এগুলি আগে দূর করতে হবে। তা না হলে ওনার প্রস্তাবের সঙ্গে ইন প্রিন্সিপলে আমাদের কোন অবজেক্শান নেই। আজকে তথাপি হাউসিং কো-অপারেটিভ সোসাইটি কেন করান যাবে না, মধ্যবিত্ত লোকেদের দিয়ে, দুর্বল বাঙ্গালীদের দিয়ে, মশিজীবীদের দিয়ে কেন করান যাচ্ছে না? আজকে ডিষ্ট্রিকট টাউনে এটা করা যেতে পারে। আমি রেঞ্জ অফিসারদের কনফারেন্সে বলেছিলাম যে অল সাব-ডিভিসন টাউনে একটা করে কেন আমরা হাউসিং সোসাইটি করতে পারবো না? আজকে এ্যাপেক্স হাউসিং সোসাইটির চেয়ারম্যান তিনি আমার কাছে একটা পরিকল্পনা দিয়েছেন এর সঙ্গে কনসট্রাকশন যদি লিঙ্কআপ করতে পারি এবং বিল্ডিং মেটিরিয়্যালস যদি কো-অপারেটিভ সেকটরে প্রডিউস করতে পারি তাহলে কিন্তু কো-অপারেটিভ মুভমেন্টের পথে একটা বড় শক্তি যোগায়, একটা বড় বল যোগায় বলে মনে করি। আজকে পুরঞ্জয়বাবু কো-অপারেটিভ আন্দোলনকে শক্তিশালী করার জন্য যে কথা বলেছেন এবং যে সাজেসশন দিয়েছেন আমি তার সাজেসশন নিশ্চয়ই গুরুত্ব-সহকারে বিবেচনা করবো। আজকে এই বিধানসভায় তরুন সদস্য তপন চ্যাটার্জী অনেকগুলি সাজেসশন রেখেছেন। এর কিছু কিছু আমার খুব ভাল লেগেছে এবং কিছু কিছুর সঙ্গে আমি একমত নই। শাসন ব্যবস্থা কিন্তু এখানে মাথাভারী হয়েছে। অন্যান্য ষ্টেট-এর স্টাফ স্ট্রাকচার, ডিরেক্টরেট-এর শক্তি এবং ডিরেক্টরেট-এর র‌্যামিফিকেশন দেখেছি। পশ্চিমবাংলায় কিন্তু সবচেয়ে দুর্বল। আজকে এই ডিরেক্টরেট, এই সেক্রেটারিয়াল দেখে এই স্ট্রাকচার দিয়ে পশ্চিমবাংলার কো-অপারেটিভ আন্দোলনকে শক্তিশালী করা যায় না। এইজন্য আমি মনেকরি পঞ্চম পরিকল্পনাকালে কো-অপারেটিভ ডিরেক্টরেট এবং কো-অপারেটিভ সেক্রেটারিয়েট আরো স্ট্রং যদি না করা যায় তাহলে এ জিনিষ হবে না। আমরা হালকা করে ২৭ বছর অপেক্ষা করলাম। আজকে যে অর্থনৈতিক অবস্থা তার সঙ্গে দেশের ভাগ্য জড়িত। সেই অবস্থায় ফারদার এক্সপেরি-মেন্টশন-এর স্কোপ নেই। আমি মনে করি ডিরেক্টরেট থেকে প্রতিটি ব্লক লেবেল পর্যন্ত আরো স্ট্রং করা দরকার। একটা অডিটরকে যদি আমরা অনেকগুলি সোসাইটির অডিট-এর দায়িত্ব দেই তাহলে কোনটাই ঠিক মত হবে না। আজকে অডিট যদি না করা হয়, ইন্সপেকশন যদি না করা হয় তাহলে কিছুই হবে না। আজকে প্রতিটি জায়গায় এক্সিকিউটিভ অফিসারকে ডেপুট করতে হচ্ছে। আজকে সেখানে যদি আমরা এই অফিসার না দিতে পারি তাহলে সেই জিনিষ চলবে না। কাজেই আজকে সেজন্য এর সঙ্গে একমত নই। তবে বন্ধুবর যদি আলোচনায় বসতে রাজী থাকেন তবে আমরা এ বিষয়ে আরো আলোচনা করতে রাজী আছি। কো-অপারেটিভ ডিরেকটরেট এন্ড সেক্রেটারিয়েটকে আপটু ব্লক লেবেল পর্যন্ত আমরা স্ট্রেনদেন করতে চাই। ডিষ্ট্রিক্ট লেবেলে এ্যাডিশনাল স্টাফ পোষ্ট করে। এ্যাডিশনাল রেঞ্জ অফিসার দেওয়া যায় কিনা সেটা আমরা গুরুত্বসহকারে চেষ্টা করছি। আজকে ব্যবসাতে আমাদের প্রবণতা নেই। সেজন্য ক্রেতা সমবায়গুলিতে অসুবিধা বেড়েছে। কনজিউমার সোসাইটিগুলির, কনজিউমার মুভমেন্টগুলি দুর্বল হয়ে পড়েছে একথা অস্বীকার করার উপায় নেই আরো বেশী ইনহ্যারেন্ট দুর্বল এটা আপনারাও বলেছেন। আজকে কো-অপারেটিভ সেক্টরে, ফার্মে কিম্বা ফ্যাক্টরীতে প্রডাকশন হচ্ছে না, শুধু ডিষ্ট্রিবিউশন-এর দায়িত্ব দিয়ে আজকে কোন আন্দোলন সফল হয় না যদি প্রডাকশনে কো-অপারেটিভ সোসাইটিগুলি এ্যাসোসিয়েট না থাকে। এখন আমরা কো-অপারেটিভ রাইস মিল করার চেষ্টা করছি। আজকে কো-অপারেটিভ রাইস মিলগুলি প্রাইভেট সেকসান রাইস মিলগুলি ফানসান করতে পারছে না। আজকে কো-অপারেটিভ রাইস মিলগুলি পর্যন্ত ফানসান করতে পারছে না। আজকে ফানসান করতে পারছে না ২টি কারণে। একটা হচ্ছে প্রাইস রাইজ। আজকে যে দর, সেই ফিক্সড দরে পর্যন্ত প্রকিওরমেন্ট প্রাইস-এ অনেক জায়গায় পাওয়া যায় না।

অন্যদিকে যে লিমিটেসন দিচ্ছে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া সেই লিমিটেশন-এর মধ্যে কিন্তু এরা কাজ করতে পারবে না। আজকে সেজন্য এই প্রসেসিং সাইডটা আমাদের করতে হবে। এটা খুব উন্নত হয়নি। আমরা ফিফ্থ প্ল্যানে প্রসেসিং সাইড-টায় কো-অপারেটিভ সোসাইটিগুলি আরো বেশী রিভিটেলাইস করার চেষ্টা করবো। দার্জিলিং অঞ্চলে কিছু পরিকল্পনা নিয়েছি। এখানে যতগুলি প্রসেসিং ইউনিট আছে আজকে সেগুলি করার চেষ্টা আমরা করবো। দুর্নীতির কথা হয়েছে আমরা তো অস্বীকার করি না। কিন্তু এর জন্য সকলকে ইনভল্ভমেন্টে থাকতে হবে। আজকে দুর্নীতির বিশেষ বিশেষ ক্ষেত্রে আমরা দেখেছি অনেকগুলি জায়গায় সাসপেন্ড করেছি। খবরের কাগজে আপনারা দেখেছেন, সাব-জুডিস কেস বলে আমি বলতে পারছি না। কিন্তু এই দুর্নীতি রোধ করার জন্য কমন ইনভল্ভমেন্ট চাই। আজকে আপনারা যদি নেতৃত্ব না দেন নিজের নিজের এলাকায় তাহলে কিন্তু এইগুলো রোধ করা যাবে না। আজকে সরকারী কিংবা বেসরকারী পর্য্যায়ে যে দুর্নীতি রয়েছে সেইগুলোকে চোখে আঙ্গুল দিয়ে ধরিয়ে দিতে হবে। আজকে যে লিমিটেশনের ব্যবস্থা করলাম, ভেস্টেড ইনটারেস্ট যেন গ্রো না করে। কোথাও কোথাও তারা মাননীয় আদালতের কাছে যাচ্ছে, আমরা কিন্তু একটার পর একটায় হটে যাচ্ছি। আজকে জনতার ইনভল্ভ-মেন্ট ছাড়া এই জিনিষ হতে পারে না এবং এখানে যদি কেউ পিছিয়ে আসেন তাহলে কিন্তু দুর্নীতি দূর করা যাবে না। আজকে সেইজন্য সকলকে আহ্বান করবো যদি স্পেসিফিক কেস পয়েন্ট করে দেন, আমার দপ্তর, আমার ডিরেক্টরেট আজকে পিছিয়ে থাকবে না। আমাদের ডিরেক্টরেটে এমন এমন অফিসার আছেন যারা দক্ষতার সঙ্গে, আন্তরিকতার সঙ্গে কাজ করে এই মুভমেন্টকে এগিয়ে নিয়ে যাচ্ছে। তা যদি না হ'ত তাহলে অজিতবাবুরা তো চার কোটি টাকার নিচে নিয়ে চলে গিয়েছিলেন, আবার ডবল হয় কি করে? তার পরের বছরে আমরা আরও ডবল করার কথা চিন্তা করছি। আজকে সবারই এ্যাসোসিয়েশনে সম্ভব হয়েছে, আপনারাতো কৌশলের চেষ্টা করছেন, যেন টাকা ফেরত না দেয়। এটা একটু বন্ধ করুন তাহলে সুবিধা হবে। নর্থ ২৪-পরগনা তো ডুবিয়েছেন আর ডোবাবার চেষ্টা করবেন না। আজকে কো-অপারেটিভ ইঞ্জিনীয়ারদের কথা বলেছেন, আমরা কিন্তু একটা প্রেফারেন্স দেবার কথা বলে রেখেছি সব জায়গায়। কিন্তু এইগুলো ইন্ডাস্ট্রিয়াল দপ্তর কন্ট্রাক্ট দিয়ে থাকে। সি, এম, ডি, এ-র দায়িত্ব-গুলো সেখানে এদের কারিগরী দক্ষতায়, এদের সততা, এদের কাজের নিপুনতা দেখে কিন্তু আজকে আস্থা তৈরী করতে হবে যে শিডিউল টাইমের মধ্যে কাজটা শেষ করতে হবে। ফাইন্যান্সিয়্যাল যে লিমিটেশন, স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের এ্যাডিশন্যাল শেয়ার ক্যাপিটাল দিয়ে আমরা চেষ্টা করেছি এবং সম্প্রতি আরবান কো-অপারেটিভ ব্যাঙ্কগুলো এদের যদি টাকা দেন, আজকে ছোট স্মল স্কেল ইন্ডাষ্ট্রিজ এবং কো-অপারেটিভ ইঞ্জিনীয়াদের এই টাকা ঋণ দেবার ব্যবস্থা আমরা করেছি। সেইজন্য এটার বহুল প্রচার হবার দরকার আছে। একদিকে সোসাইটিগুলোর মান উন্নত করার দরকার, অন্যদিকে কারিগরী দক্ষতা এবং শক্তি সঞ্চয় করা দরকার এবং কাজ সম্পন্ন করার একটা যোগ্যতা থাকা দরকার। অপরদিকে শেয়ার ক্যাপিটাল এবং ফাইন্যান্সিয়্যাল রিসোর্সেস বাড়ানোর দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তো প্রায় সবগুলো প্রশ্নের জবাব দিয়ে দিয়েছি। সমস্ত কাটমোশানের বিরোধিতা করছি এবং মাননীয় সদস্যদের অনুরোধ করছি যে তাঁরা এই ব্যায়বরাদ্দ দাবী মঞ্জুর করুন।

**Mr. Speaker** : I now put to vote all the cut motions moved on Demand No. 50 except cut motions Nos. 5, 6, 7 and 8 on which I understand a division has been claimed.

The motion of Shri Ajit Ganguly that the amount of the demand be reduced by Re. 1 was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced by Re. 1 was then put and lost.

The motion of Shri Aswini Roy that the a mount of the demand be reduced by Re 1 was then put and lost.

The motion of Shri Shish Mohammad that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Ajit Kumar Basu that the amount of the demand be reduced by Rs. 100 was then put and a division taken with the following results :—

NOES—54

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Banerjee, Shri Mrityunjoy.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Bhattacharjee, Shri Keshab Chandra.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Rajani.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Halder, Shri Harendra Nath.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Probhakar.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Sanat Kumar.
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Arabinda.
Nurul Islam Molla, Shri.
Parui, Shri Mohini Mohon.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Bireswar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.

Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen Gupta, Shri Kumar Dipti.
Shamsuddin Ahmed, Shri.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

AYES—11

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhattacharjee, Shri Sibapada.
Bhattacharyya, Shri Harasankar.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosal, Shri Satya.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Panda, Shri Bhupal Chandra.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jayram.

The Ayes being 11 and the Noes 54, the motion was lost.

The motion of Shri Shish Mohammad that the amount of the demand be reduced to Re. 1, was then put and a division taken with the following result :—

NOES—53

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Banerjee, Shri Mrityunjoy.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Rajani.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ghosh Moulik, Shri Sunil Mohon
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Halder, Shri Harendra Nath.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahbubul Haque, Shri.

Maiti, Shri Braja Kishore.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Probhakar.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Sanat Kumar.
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Arabinda.
Nurul Islam Molla, Shri.
Parui, Shri Mohini Mohon.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Bireswar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen Gupta, Shri Kumar Dipti.
Shamsuddin Ahmed, Shri.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

AYES—2

Besterwitch, Shri A. H.
Shish Mohammad, Shri.

ABSTENTIONS—8

Basu, Shri Ajit Kumar.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Bhattacharjee, Shri Sibapada.
Mukhopadhyay, Shri Girija Bhusan.
Bhattacharyya, Shri Harasankar.
Panda, Shri Bhupal Chandra.
Soren, Shri Jayram.

The Ayes being 2 and the Noes 53, the motion was lost.

The motion of Dr. Zainal Abedin that a sum of Rs. 4,93,76,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : 298- Co-operation, 498-Capital Outlay on Co-operation, and 698-Loans to Co-operative Societies, was then put and a division taken with the following result :—

AYES—55

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
**Abedin, Dr. Zainal.**

Banerjee, Shri Mrityunjoy.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Bhattacharyya, Shri Keshab Chandra.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Rajani.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Halder, Shri Harendra Nath.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahbubul Huqae, Shri.
Maiti, Shri Braja Kishore.
Malladeb, Shir Birendra Bijoy.
Mandal, Shri Probhakar.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Sanat Kumar.
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Arabinda.
Nurul Islam Molla, Shri.
Parui, Shri Mohini Mohon.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Bireswar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen Gupta, Shri Kumar Dipti.
Shamsuddin Ahmed, Shri.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

NOES—2

Besterwitch, Shri A. H.
Shish Mohammad, Shri.

ABSTENTIONS—9

Basu, Shri Ajit Kumar.
Dihidar, Shri Niranjan.
Ganguly, Shri Ajit Kumar.
Bhattacharjee, Shri Sibapada.
Mukhopadhyay, Shri Girija Bhusan.
Bhattacharyya, Shri Harasankar.
Ghoshal, Shri Satya.
Panda, Shri Bhupal.
Soren, Shri Jayram.

The Ayes being 55 and the Noes 2, the motion was carried.

**Adjournment**

The House was then adjourned at 7.52 p.m. till 1 p.m. on Thursday, the 14th March 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Thursday, the 14th March 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (Shri APURBA LAL MAZUMDER) in the Chair, 13 Ministers, 9 Ministers of State, 3 Deputy Ministers and 159 Members.

[1—1-10 p.m.]

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker** : Honourable members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

(There was none to take Oath )

**UNSTARRED QUESTIONS**

**(to which written answers were laid on the table)**

**ময়ূরাক্ষী ও কংসাবতী হইতে সেচের জল**

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫।) **শ্রীঅশ্বিনী রায়** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের ডিসেম্বর হইতে ১৯৭৪ সালের মার্চ মাস পর্যন্ত সময়ে ডি ভি সি ময়ূরাক্ষী এবং কংসাবতী সেচ সেবিত এলাকায় রবি মরশুমে জল সরবরাহের কোনও সিদ্ধান্ত সরকারের আছে কি;

(খ) থাকিলে প্রতি এলাকায় (পৃথকভাবে) কত একর জমিতে জল সরবরাহ নির্ধারিত আছে এবং উক্ত জল সরবরাহের সময়কাল কি কি; এবং

(গ) ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালে প্রতি এলাকায় (পৃথকভাবে) রবি মরশুমে কত একর জমিতে জল সরবরাহ করা হইয়াছিল এবং ঐ জল সরবরাহের সময়কাল কি কি ছিল?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) হ্যাঁ।

(খ) ১৯৭৩-৭৪ সালের রবি মরশুমে প্রকল্পগুলি হইতে জল সরবরাহের জন্য নির্ধারিত মোট এলাকার পরিমাণ ও সময়কাল নিম্নরূপঃ

| | | একর | |
|---|---|---|---|
| (১) ডি ভি সি | — | ৩,৩৫,৫৮৮ | ১৫-১১-৭৩ হইতে ৩০-৪-৭৪ |
| (২) ময়ূরাক্ষী | — | ৫০,০০০ (বিবেচনাধীন) | ঐ |
| (৩) কংসাবতী | — | ৩৫,০০০ | জানুয়ারি হইতে ফেব্রুয়ারি মাস, ১৯৭৪। |

(গ) ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালে প্রতি এলাকায় রবি মরশুমে সেচ সেবিত এলাকার পরিমাণ ও সময়কাল নিম্নরূপঃ

| ১৯৭১-৭২ | | একর | |
|---|---|---|---|
| (১) ডি ভি সি | — | ২,১১,৩৩৫ | নভেম্বর, ১৯৭১ হইতে মে, ১৯৭২ পর্যন্ত |
| (২) ময়ূরাক্ষী | — | ৫৪,০০০ | ঐ |
| (৩) কংসাবতী | -- | ৩০৬ | ঐ |

| ১৯৭২-৭৩ | | একর | |
|---|---|---|---|
| (১) ডি ভি সি | -- | ১,৩২,৪০০ | নভেম্বর, ১৯৭২ হইতে এপ্রিল, ১৯৭৩ পর্যন্ত |
| (২) ময়ূরাক্ষী | — | ৭,৫০০ | ঐ |
| (৩) কংসাবতী | — | ৫২৫ | ঐ |

বড়জোতের মালিকের সংখ্যা

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৪।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে পরিবারভিত্তিক জোতের সীমা (ভূমি সংস্কার আইন অনুযায়ী) ও বড়জোতের মালিকদের কোন সংখ্যা ও তত্ত্ব আছে কি; এবং

(খ) থাকিলে, ১৯৬৮ সালের জুন মাসে জেলাভিত্তিতে এইরূপ মালিকদের সংখ্যা কত এবং মোট উদ্বৃত্ত জমির পরিমাণ কত ছিল?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) ভূমি সংস্কার আইনে নির্দিষ্ট পরিবারভিত্তিক সিলিং-এর অতিরিক্ত জোত বা তার মালিকদের কোন পরিসংখ্যান সরকারের হাতে নেই। তবে জমিদারী গ্রহণ আইনের পরিপ্রেক্ষিতে বিশেষ অনুসন্ধানের ফলে ১৯৬৮ সালের জুন মাস পর্যন্ত বড়জোতের মালিকদের যে সংখ্যা ও তাদের উদ্বৃত্ত জমির যে পরিমাণ জানা গেছে তার একটি জেলাভিত্তিক বিবরণ এই সঙ্গে দেওয়া হল।

*Statement referred to in reply to unstarred question No. 68*

**১৯৬৮ সালের জুন মাস পর্যন্ত জেলাভিত্তিতে বড়জোতের মালিকদের সংখ্যা এবং জমির পরিমাণ**

| জেলা | | বড়জোতের মালিকদের সংখ্যা | জমির পরিমাণ |
|---|---|---|---|
| মালদহ | — | ৫০৫ | ২,৫০৪·৫০ |
| পশ্চিম দিনাজপুর | — | ৩০৭ | ২,৪১০·৭৫ |
| বর্ধমান | — | ২৯১ | ৪,৮৬৬·১৮ |
| বাঁকুড়া | — | ১৫৮ | ১১,৫২৯·১৭ |
| ২৪-পরগনা | — | ১,৮৯২ | ৩২,৮৫৬·১৭ |
| মেদিনীপুর | — | ৬২২ | ৫,০১২·০০ |
| মুর্শিদাবাদ | — | ১০৪ | ২,৭৩০·৭০ |
| বীরভূম | — | ৩৩৫ | ২,৫৫৫·০২ |

| জেলা | | বড়জোতের মলিকদের সংখ্যা | জমির পরিমাণ |
|---|---|---|---|
| হাওড়া | — | ১৯৩ | ১,৩৮১·৮৫ |
| হুগলী | — | ৮২ | ১,৮৭৮.৭৭ |
| নদীয়া | — | ৩২৫ | ৫,০৬৪.৬৪ |
| কোচবিহার | — | ৮৭২ | ১,৬৫৩.৭৭ |
| জলপাইগুড়ি | — | ২৫৫ | ২,৫৮৪·০৮ |
| দার্জিলিং | — | ১৪৮ | ৭৩৬·৯০ |
| পুরুলিয়া | — | ১,১০২ | ২৭,১৬৩·৭৪ |
| মোট | — | ৭,১৯১ | ৯৪,৯২৮,২৪ |

**উচ্চফলনশীল গমের চাষ**

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৩।) **শ্রীমহম্মদ দেদার বক্স ঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী পশ্চিমবাংলায় বর্তমান রবি মরশুমে মোট কত একর জমিতে উচ্চফলনশীল গমের চাষ করা হয়েছে;

(খ) ইহা কি সত্য যে, উচ্চফলনশীল গমের চাষের জন্য প্রয়োজনীয় বীজ চাষীদের সরবরাহ করা হয় নি;

(গ) সত্য হলে, এর কারণ কি; এবং

(ঘ) প্রয়োজনীয় বীজ ও সার সরবরাহের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) বিভিন্ন জেলা কর্তৃপক্ষের নিকট হইতে যে খবর পাওয়া গিয়াছে তাহার ভিত্তিতে বলা যায় যে, ১৯৭৩-৭৪ সালে পশ্চিমবঙ্গে গম আবাদী জমির মোট পরিমাণ ৭,৯৬,৩০০ একর।

(খ) হাঁ, ইহা সত্য।

(গ) সাধারণত চাষীরা তাহাদের প্রয়োজন মিটাইবার জন্য নিজেদের উৎপাদিত ফসলের শতকরা ৮০ ভাগ বীজের জন্য রাখিয়া দেন, কিন্তু এই বৎসর চাষীরা তাহাদের সঞ্চিত গমবীজের অধিকাংশই খাদ্য হিসাবে ব্যবহার করেন। উপরন্তু যে ১২,০০০ মেট্রিক টন গমবীজ অন্য রাজ্য হইতে আমদানী করার ব্যবস্থা করা হইয়াছিল তাহা ভারত সরকার নিয়োজিত আন্তরাজ্য বীজ চালানের উপর বিধিনিষেধের জন্য সম্পূর্ণরূপে সফল হইতে পারে নাই। এ কারণে মাত্র ৮,১০০ মেট্রিক টন গমবীজ বিভিন্ন রাজ্য হইতে আমদানী সম্ভব হয়। ইহা ব্যতীত ফুড করপোরেশন অব ইন্ডিয়ার নিকট হইতে প্রাপ্ত ১,১৯০ মেট্রিক টন গমবীজও চাষীদের নিকট বিক্রয় করা হয়।

(ঘ) **বীজ ঃ** এই রাজ্য হইতে এবং অন্যান্য রাজ্য হইতে আমদানী করিয়া যাহাতে প্রচুর বীজ চাষীদের মধ্যে সরবরাহ করা যায় তাহার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা সরকার গ্রহণ করিয়াছেন। ইহা ব্যতীত, পোকার আক্রমণ হইতে রক্ষা করিয়া কিভাবে গমবীজ সংরক্ষণ করা যায় সে বিষয়ে চাষীদের শিক্ষা দিবার ব্যবস্থা করা হইতেছে।

**সার ঃ** *কেন্দ্রীয় সরকার, ফার্টিলাইজার করপোরেশন অব ইন্ডিয়া ও অন্যান্য দেশজ সার প্রস্তুতকারকদের নিকট হইতে যে সার পাওয়া গিয়াছে তাহা জেলাশাসকগণের তত্ত্বাবধানে বি ডি. ও-দের পারমিট সাপেক্ষ সমগ্র পশ্চিমবঙ্গে কৃষকদের মধ্যে সরবরাহের ব্যবস্থা করা হইয়াছে।* ইহা ছাড়া কেন্দ্রীয় সরকার ও দেশজ সার প্রস্তুতকারকদের সহিত যোগাযোগ রক্ষা করিয়া সরবরাহ বৃদ্ধির ব্যবস্থা করা হইতেছে।

**বাংলাদেশের পাসপোর্ট বিহীন লোক**

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬৬।)· **শ্রীঅজিতকুমার গাঙ্গুলী ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের এপ্রিল মাস হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাসের মধ্যে বাংলাদেশের পাসপোর্টবিহীন কতজনকে বনগ্রাম মহকুমা জেলে আবদ্ধ রাখা হইয়াছিল?

(খ) তন্মধ্যে কতজন (১) পুরুষ, (২) নারী ও (৩) শিশু; এবং

(গ) উঁহারা গড়ে কতদিন জেল হাজতে আবদ্ধ ছিলেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) ৬৮৫ জন।

(খ) পুরুষ—৪৫৪ জন; নারী—১৬১ জন; এবং শিশু—৭০ জন।

(গ) গড়ে ৬৫ দিন।

**নাসড়া কলোনীতে স্পনসর্ড প্রাইমারী স্কুল**

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮০২।) **শ্রীনরেশ চন্দ্র চাকী ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাণাঘাটের নাসড়া কলোনীতে বর্তমানে কয়টি স্পনসর্ড প্রাইমারী স্কুল আছে;

(খ) এই বিদ্যালয়গুলির গৃহনির্মাণের জন্য সরকার কবে কবে এবং কত টাকা করে মঞ্জুর করেছেন;

(গ) এই বিদ্যালয়গুলি এখনও নির্মিত না হওয়ার কারণ কি; এবং

(ঘ) এই গৃহগুলি নির্মাণ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**উদ্বাস্তুত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) চারটি।

(খ) গত ২৩শে ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে প্রতিটি বিদ্যালয়ের জন্য ৭,৩৪০ টাকা করে মঞ্জুর করা হয়।

(গ) মজুরী ও ইমারত দ্রব্যের মূল্য বৃদ্ধি হওয়ায় এবং কেন্দ্রীয় সরকার এজন্য অতিরিক্ত ব্যয়ভার গ্রহণ করিতে স্বীকৃত না হওয়ায় গৃহগুলি এখনও নির্মিত হয় নাই।

(ঘ) এই অতিরিক্ত ব্যয়ভার বহনে কেন্দ্রীয় সরকারকে সম্মত করাইবার জন্য চেষ্টা চলিতেছে।

## নদীয়া জেলায় নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯১।) **শ্রীনরেশ চন্দ্র চাকী**ঃ খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ১৯৭৪ সালের ফেব্রুয়ারি মাসের দ্বিতীয় সপ্তাহে নদীয়া জেলার চাকদহ, রাণাঘাট, শান্তিপুর, কৃষ্ণনগর, নবদ্বীপ এবং তেহট্টে খোলা বাজারে চাল, আটা, ভুট্টা, মুশুর ডাল, সরিষার তেল, নারিকেল তেল এবং মোটা ধুতি ও শাড়ির দাম কত ছিল;

(খ) ১৯৭২ সালের এপ্রিল মাসের চতুর্থ সপ্তাহে এইসব জিনিসের প্রত্যেকটির দাম কত ছিল;

(গ) মূল্য বৃদ্ধি হইলে, ইহার কারণ কি; এবং

(ঘ) মূল্যস্তর ঠিক রাখবার জন্যে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহাশয়**ঃ (ক) ও (খ) এই বিভাগে প্রাপ্ত তথ্যের ভিত্তিতে নদীয়া জেলার বিভিন্ন থানায় ১৯৭৪ সালের ফেব্রুয়ারি মাসের দ্বিতীয় সপ্তাহে এবং ১৯৭২ সালের এপ্রিল মাসের চতুর্থ সপ্তাহে প্রচলিত কয়েকটি নিত্যব্যবহার্য দ্রব্যের খুচরা দাম সম্বলিত একটি তালিকা লাইব্রেরি টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) উল্লিখিত তালিকা হইতে দেখা যাইতেছে যে, সব জিনিসের দামই বৃদ্ধি পাইয়াছে। চাল, আটা, ভুট্টা, মুশুর ডাল, সরিষার তেল, ইত্যাদি নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের জন্য পশ্চিমবঙ্গকে ভারতের অন্যান্য রাজ্যের উপর নির্ভর করিতে হয়। ঐসব রাজ্যে দাম বৃদ্ধি, পরিবহণ ও আনুষঙ্গিক খরচের বৃদ্ধির ফলে এই রাজ্যে ঐসমস্ত দ্রব্যের মূল্যবৃদ্ধি পাইয়াছে। তাছাড়া ভারতব্যাপী মুদ্রাস্ফীতির প্রভাব ও অন্যান্য নিত্যব্যবহার্য দ্রব্যের দাম বৃদ্ধির প্রভাবও এইসব দ্রব্যের মূল্য বৃদ্ধির অন্যতম কারণ।

(ঘ) (১) সংশোধিত রেশনের মাধ্যমে প্রাপ্যতা অনুযায়ী চাল ও গম কার্ডহোল্ডারদের সরবরাহ করা হইয়া থাকে।

(২) কেন্দ্রীয় ভান্ডার হইতে এই রাজ্যের গম ও চালের বরাদ্দ বৃদ্ধি করার জন্য কেন্দ্রীয় সরকারকে বারবার অনুরোধ করা হইয়াছে।

(৩) ডাল, সরিষার তৈল ইত্যাদি নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মজুত নিয়ন্ত্রণের জন্যে সরকার কয়েকটি আদেশ জারি করিয়াছেন।

(৪) পশ্চিমবঙ্গ সরকারের নিয়ন্ত্রণাধীনে ওয়েস্ট বেঙ্গল এসেন্সিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন লিমিটেড নামে একটি সংস্থা দুই কোটি টাকার মূলধন নিয়া শীঘ্রই নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদির সংগ্রহ ও ন্যায্যমূল্যে বন্টনের কাজ আরম্ভ করিবে।

(৫) একমাত্র কিছু মোটা কনট্রোল কাপড় ছাড়া অন্যান্য কাপড়ের মূল্যের উপর নিয়ন্ত্রণ রাজ্য সরকারের এক্তিয়ারে নাই। এই মোটা কাপড় কেন্দ্রীয় সরকারের বরাদ্দের পরিমাণ অনুযায়ী বিভিন্ন সমবায় সমিতি, কাপড়কলগুলির কয়েকটি নিজস্ব খুচরা দোকান ও সরকার অনুমোদিত ন্যায্যমূল্যের দোকান মারফত বিক্রয় করা হইয়া থাকে।

## LAYING OF REPORT

### The Annual Report on the working and affairs of the Durgapur Projects Limited for the year 1972-73

**Dr. Zainal Abedin** : Sir, I beg to lay the Annual Report on the working and affairs of the Durgapur Projects Limited for the year 1972-73.

**Mr. Speaker** : Shri Abdul Bari Biswas will please raise a discussion under rul 194 on a matter of urgent public importance.

**Shri Lalit Mohan Gayen** : On a point of personal explanation, Sir.

**Mr. Speaker** : I am sorry, Mr. Gayen, I do not allow to speak at this stage. Let us have the discussion first. I will hear you later on.

### Discussion under rule 194 on a matter of public importance

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুল ১৯৪ মতে আমি একটা নোটিশ দিয়েছিলাম, ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের কর্ম বিরতির ফলে উদ্ভূত পরিস্থিতিতে আপনি এই বিধানসভায় সে সম্বন্ধে যে আলোচনার সুযোগ দিয়েছেন তাতে আমি মনে করি দেশবাসীর একটা সতীর্থের মত কাজ এবং সুযোগ করে দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে দেশের অন্যান্য সুসন্তানদের মত ডাক্তার এবং ইঞ্জিনীয়ার বন্ধুগণ সুসন্তান। আমরা জানি সারা ভারতবর্ষে ৫৭ কোটি মানুষ তথা পশ্চিমবঙ্গের ৪ কোটি ৬৭ লক্ষ মানুষের জীবন আজকে একটা সঙ্কটময় মুহূর্তের মধ্য দিয়ে চলেছে। একদিকে খাদ্যাভাব, অপর দিকে দারিদ্র্য। দেশের এই সমস্ত সুসন্তানদের নিশ্চয়ই অন্যান্য সুসন্তানদের ন্যায় সমভাব চিন্তা গড়ে তোলারই কথা। দেশের আজ শতকরা ৪০ ভাগ মানুষ দারিদ্র্য সীমারেখার নিচে বাস করে, সেই মুহূর্তে দাঁড়িয়ে আজকে এই বিধানসভায় আমরা যে বক্তব্য রাখব আশাকরি দলমতনির্বিশেষে এমন একটা বিজ্ঞানসম্মত যুক্তি দেখাব যে যুক্তির ভিত্তিতে সারা দেশ উপকৃত হবে, সারা দেশের সঙ্কটের নিরসন ঘটিবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন দারিদ্র্যের বিরুদ্ধে সংঘবদ্ধ শক্তি নিয়ে লড়াই করতে চাই তখন পশ্চিমবঙ্গের ৪ হাজার ৮শো জন ডাক্তার এবং প্রায় ২১ হাজার জন ইঞ্জিনীয়ার কর্মবিরতি করছেন। আমি মনে করি পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে আমাদের প্রিয় মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায় এবং এইসমস্ত ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীগণ তাঁদের সততা এবং ন্যায়নিষ্ঠার ভিত্তিতে তাঁদের দাবি দাওয়ার যুক্তি-যুক্ততা ইতিমধ্যে বিবেচনা করে দেখেছেন। এবং তাঁরা এদেশের স্বার্থের জন্য যতটুকু বিজ্ঞানসম্মত উপায় গ্রহণ করা দরকার নিশ্চয়ই তা গ্রহণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য বিভাগের কর্মোদ্যোগ যখন গ্রামে গ্রামে ছড়িয়ে দেওয়া প্রয়োজন এবং জাতির সমস্যা আজকে জন্মনিয়ন্ত্রণ করা। সেই জন্মনিয়ন্ত্রণ কল্পে যখন দেশের কর্মোদ্যোগ চলেছে তখন এই ডাক্তার বন্ধুগণ তাঁদের 'কর্মবিরতি ঘটিয়ে এরকম একটা জাতীয় সমস্যাকে অগ্নিগর্ভ করে তোলবার চেষ্টা করছেন। আজকে দেশের সাধারণ মধ্যবিত্ত মানুষ চিকিৎসা পেতে চায়। জীর্ণ এবং শীর্ণ মানুষের রোগ নিরাময়ের জন্য, খেটে খাওয়া মানুষের স্বার্থে আমাদের স্বাস্থ্যমন্ত্রী যখন "গ্রামে চল" অভিযান স্বার্থক করে তুলছেন তখন এই কর্মবিরতি এবং শ্লোগান দেওয়া হচ্ছে যে, "ঔষধ দাও তবে গ্রামে ডাক্তাররা যাবে"। এই ঔষধ তো স্বাস্থ্যমন্ত্রী পূর্ববর্তী বছরের তুলনায় কোথাও কোথাও অনেক বেশী দিয়েছেন। আমি জিজ্ঞাসা করছি ডাক্তার বন্ধুগণ যাঁরা ন্যায় এবং নিষ্ঠার সঙ্গে দেশসেবা করবার দায়িত্ব নিয়েছিলেন তাঁরা কি সেইসব ঔষধের সদ্ব্যবহার করেছেন? এইসব ঔষধ কি সরকারী হাসপাতাল থেকে বেরিয়ে বিকল্প এবং প্রচ্ছন্ন উপায়ে অন্য পথে চলে গিয়ে অর্থ রোজগার করছে না? পঞ্চবার্ষিকী পরিকল্পনার লক্ষ্যমাত্রা হচ্ছে প্রতি ১০ হাজার মানুষের জন্য একটি হাসপাতাল তৈরী করা। সেই লক্ষ্যমাত্রায় পৌঁছাতে হলে আজকে প্রয়োজন কর্মবিরতি নয়, আজকে প্রয়োজন কর্মোদ্যোগ। কিন্তু আমরা দেখছি সেই কর্মোদ্যোগ কর্মবিরতির ফলে স্তব্ধ করে দেওয়া হয়েছে, ইঞ্জিনীয়াররা কর্মবিরতি করেছেন বলে সমস্ত কাজ স্তব্ধ হয়ে গেছে। স্যার, আজকে আর, এল, আই, স্যালো ডিপ-টিউবওয়েল, খাল খনন এবং জল নিষ্কাসনের ব্যবস্থা করা জাতীয় স্বার্থে প্রয়োজন এবং খাদ্য সমস্যার সমাধান করা জাতীয় স্বার্থে প্রয়োজন। কিন্তু সেসব আজ স্তব্ধ হয়ে গেছে। আমি প্রযুক্তিবিদ্‌দের বলি এই সরকার বিজ্ঞানসম্মত

সিদ্ধান্ত গ্রহণ করে শুধু ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের ক্ষেত্রে নয়, দেশের সমস্ত শ্রেণীর কর্মচারীদের চাকুরীর সর্ত এবং বেতন হারের উৎকর্ষ সাধন করেছে। স্যার, আজকে ভাবতে অবাক লাগে প্রযুক্তিবিদরা তাঁদের মর্যাদার দাবী আদায়ের লড়াইয়ে নেমে ৭ হাজার ৫০০ লোকের স্বার্থ আদায়ের জন্য দেশের অবশিষ্ট ৪ কোটি ৬৬ লক্ষ ৯১ হাজার ৩০০ জন মানুষের স্বার্থ দেখছেন না। আজকে তাঁদের ভাবা দরকার সরকার এই দাবীর মূল বক্তব্য উপলব্ধি করেছেন এবং সেইজন্য কমিশনার এবং ইঞ্জিনীয়ার-ইন-চিফ-এর মত পোষ্ট তৈরী করে তাঁদের মর্যাদা দেবার চেষ্টা করেছেন। প্রযুক্তিবিদদের মূল সমস্যা আজকে বিজ্ঞানসম্মত উপায়ে স্বার্থক রূপায়ন হতে চলেছে, এখন তাঁদের লড়াই শুধু মর্যাদার লড়াই ছাড়া আর কিছু নয়। এই লড়াই কিছু চিন্তাশীল ব্যক্তির একটা অংশের সঙ্গে অন্য একটা চিন্তাশীল দলের একটা অংশের মর্যাদার লড়াই। পদটাই যদি লক্ষ্যবস্তু হয় তাহলে আমি বলব এই লড়াইয়ে কিছু ব্যক্তি স্বার্থ ক্ষতি করে কিছু ব্যক্তি স্বার্থ আদায় করা ছাড়া আর কিছু নয়। আমি মনে করি এতে তিক্ততা বাড়বে ছাড়া কমবে না। যুদ্ধের মাঠে দেশপ্রেমিক জওয়ানদের শত্রু সৈন্যের সহিত সরাসরি লড়াই দেশমাতৃকাকে রক্ষা করার লড়াই। যুদ্ধে জয় পরাজয়ের শরিক হন সৈন্য এবং সৈন্যাধ্যক্ষ সেখানে কি সৈন্যাধ্যক্ষ প্রতিরক্ষা বিভাগের সচিব হওয়া বাঞ্ছনীয় হবে? এখানে ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের কাজকর্ম এবং তাঁদের ভাল-মন্দের সিদ্ধান্ত গ্রহণের ভার প্রযুক্তিবিদদের দেওয়া হয়েছে। যেখানে দ্রুতগতিতে খাদ্যোৎপাদন প্রয়োজন সেখানে শিক্ষিত চিন্তাশীল প্রযুক্তিবিদগণ সমস্ত উন্নয়নমূলক কাজ বন্ধ করে দেশের অপরিসীম ক্ষতিসাধন করছেন এবং দেশকে ধ্বংসের দিকে এগিয়ে দিচ্ছে।

[1-10—1-20 p.m.]

আজ যখন সুস্থ চিন্তা করা প্রয়োজন দেশ গঠনের জন্য তখন প্রযুক্তিবিদগণ আন্দোলনের ধারা এমন দিকে ছড়িয়ে দিলেন যে দেশ আজ যেখানে খাদ্যের জন্য গবিত ঠিক ততটাই নিন্দনীয় কাজ এরা করছেন। দেশের তরুণ তরুণী যারা আছেন তাদের স্মরণ করিয়ে দিতে চাই....

**Mr. Speaker** : Hon'ble Members, today only 2½ hours have been allotted for discussion on this matter, not a single minute I can extend. So, the time schedule must be observed with strictness.

**Shri Abdul Bari Biswas** :

স্যার, আজ ২১ দিন ধরে ডাক্তার ও ইঞ্জিনীয়ারদের কর্মবিরতির ফলে হাসপাতালের আউটডোর ও স্বাস্থ্যকেন্দ্রগুলি অচল হয়ে পড়েছে। (রেড লাইট)

**Shri Puranjoy Pramanik** : On a point of order, Sir.
আমি জানতে চাইছি, উনি এখানে রিটিন্ স্পিচ্ পড়তে পারেন কিনা?

**Mr. Speaker** : I think he is referring to his notes.

(At this stage red light was lit and the honourable member having reached his time limit resumed his seat)

**Shri Timir Baran Bhaduri** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আজকে দেশের সামনে একটা বৃহৎ যে সমস্যা গোটা ভারতবর্ষব্যাপী সেই সমস্যার একটি আলোচনার সুযোগ এই বিধানসভায় করে দেবার

জন্য আমি আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি ধন্যবাদ জানাচ্ছি আমার বক্তব্য আরম্ভ করার আগে ট্রেজারি বেঞ্চ-এর সদস্যকে যিনি আজকে মোশান মুভ করলেন। তাদের দলের নেতৃবৃন্দ পন্ডিত জহওরলাল নেহেরুকে আমি অভিনন্দন জানাচ্ছি। আমি আরও অভিনন্দন জানাচ্ছি ভারতের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীকে। আমি আরও অভিনন্দন জানাচ্ছি বেতন কমিশনের সদস্য অধ্যাপক শ্রীনীহার রঞ্জন রায়কে। আমি তাঁদের কথা দিয়ে একটা কথা এখানে রাখছি যে পন্ডিত নেহেরু দীর্ঘদিন আগে ভারতবর্ষের এই সমস্যা সমাধানকল্পে তিনি ঘোষণা করেছিলেন দেশকে উন্নতিকামী করতে গেলে ভারতবর্ষকে সবচেয়ে আগে স্থান দিতে হবে প্রযুক্তিবিদ্যাকে। ভারতের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ঘোষণা করেছিলেন ভারতের প্রযুক্তিবিদ তরুণ তরুণীরা সবচেয়ে সুসন্তান। তাদের আজকে সবচেয়ে আগে স্থান দিতে হবে। বেতন কমিশনের সদস্য অধ্যাপক নীহার রঞ্জন রায়, অধ্যাপক এস. আর. দাশগুপ্ত, তারাও এই অনুভব করেছিলেন। আমি আজকে স্মরণ করতে বলি ট্রেজারি বেঞ্চে যারা বসে আছেন, এই সবকথা তাদেরকে। আমি নীতিগতভাবে প্রযুক্তিবিদরা এবং ডাক্তাররা যে আন্দোলন করছেন তা আমি সমর্থন করি—সমর্থন করি এই কারণে যে ভারতবর্ষের উন্নতি করতে গেলে, ভারতবর্ষে কৃষিতে উন্নতি করতে গেলে কৃষি বিজ্ঞানীদের স্থান সবার উপরে দেওয়া দরকার, ভারতবর্ষের স্বাস্থ্যকে উন্নতি করতে গেলে, ভারতবর্ষের গরীব লোকেদের স্বাস্থ্যকে ঠিকভাবে সেবা করতে গেলে ডাক্তারকে সর্বপ্রথম স্থান দেওয়া দরকার। ভারতবর্ষে যে সমস্ত পঞ্চবার্ষিকী পরিকল্পনার উন্নত প্রোজেক্ট তৈরী হয়েছে, সেই উন্নত প্রোজেক্টকে আরো সুদূরপ্রসারী করতে গেলে আজকে দরকার প্রযুক্তিবিদ্যা। আমি আজকে তাদের অভিনন্দন জানাচ্ছি যে ভারতবর্ষের ভিতরে সর্বপ্রথম পশ্চিমবাংলা থেকে সেই আওয়াজ সরকারের দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করেছে। ভারতবর্ষের এই দীর্ঘ ২৭ বছর স্বাধীনতা লাভের পর পশ্চিমবাংলার প্রযুক্তিবিদ্‌গণ এবং ডাক্তারগণ সরকার পক্ষের চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দিয়েছে যে দেখ তোমাদের নেতা ইন্দিরা গান্ধী থেকে আরম্ভ করে জহওরলাল নেহেরু পর্যন্ত যে কথা বলে গিয়েছেন তোমরা ঠিকঠিক ভাবে পালন করছ না। আমি সেইজন্য তাদের অভিনন্দন জানাই। আমি আজকে সবচেয়ে অবাক হয়ে যাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ভারতবর্ষে পশ্চিমবাংলায় যখন দেখা গেল এই আন্দোলন দীর্ঘদিন ধরে হচ্ছে তখন সরকার পক্ষ নিজেদের প্রেসটিজ ফাইট হিসাবে নিয়ে তাদের সঙ্গে কোন আলাপ আলোচনায় বসবার চেষ্টা করলেন না। কোন এককালে বসেছেন, দু'একটা কথাবার্তা হয়ত বলেছেন কিন্তু অবাক লাগে এই ট্রেজারি বেঞ্চের একজন মন্ত্রী সেদিন বিধানসভায় চিৎকার করে বললেন যে ওরা হচ্ছে দেশদ্রোহী, ডাক্তারদের এই কথা বললেন। আমি সেই মাননীয় মন্ত্রী মহাশয় ভোলাবাবুকে একটা কথা জিজ্ঞাস করি যে যুক্তিতে আপনি ডাক্তারদের প্রযুক্তিবিদ্‌দের বলেছেন সমাজদ্রোহী তাহলে ভোলাবাবু স্বাভাবিকভাবে আপনার কাছে কি আমি প্রশ্ন করতে পারিনা গোটা বাংলাদেশের গরীব মানুষ, গোটা বাংলাদেশের গরীব কৃষক, গোটা বাংলাদেশের মজুর যখন মামলায় জোতদারদের দ্বারা আক্রান্ত হয় তখন ভোলাবাবুর দল কোথায় থাকেন হাইকোর্টে গরীবদের পক্ষে সওয়াল করতে। আমিতো দেখি, দীর্ঘ ইতিহাসে আমি দেখতে পেয়েছি যে আজকে যারা ট্রেজারি বেঞ্চে এ্যাডভোকেট-জেনারেল থেকে আরম্ভ করে অনেকেই বসে আছেন তাদের দেখেছি মুন্দ্রা কেসে সওয়াল করতে। আমরা একথা ভুলে যাইনি আজকে কায়েমী স্বার্থকে রাখার জন্য আজকে ট্রেজারি বেঞ্চে যাঁরা আছেন তাদের ত দেখিনি তাদের বিরুদ্ধে সওয়াল করতে, কোন গরীব কৃষকের হয়ে সওয়াল করতে, কোন মজুরের হয়ে সওয়াল করতে। স্বাভাবিকভাবে প্রশ্ন আসে, অজিতবাবু বলেছেন ডাক্তারদের গ্রামে যাওয়ার কথা কিন্তু আমি যদি অজিতবাবুকে একটা প্রশ্ন করি গ্রামাঞ্চলে যারা আছে, গরীব মানুষরা, গরীব ক্ষেতমজুর, তারা যখন জোতদারদের দ্বারা আক্রান্ত হয়, তিনি অজিতবাবু, কি আপনার কোন এ্যাডভোকেট তাদের হয়ে সওয়াল করেছেন গ্রামে গিয়ে গ্রামের ফৌজদারী মামলায় বা ঐ জজকোর্টে গিয়ে? তাঁদের সেখানে দেখতে পাওয়া যায় না, দেখতে পাইনি আমরা। আজকে ডাক্তারদের সমাজবিরোধী আখ্যা দেওয়া অন্যায়, এটা কপটতার লক্ষণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখতে পেয়েছি ভারতবর্ষের ইন্দিরা গান্ধী একথা ঘোষণা করেছিলেন। আজকে পৃথিবীর ইতিহাসের দিকে যদি আমি তাকিয়ে দেখি, যে সমস্ত সভ্য রাষ্ট্র আছে, চীন,

জাপান, জার্মানী, সেগুলিতে দেখতে পাচ্ছি আজকে প্রযুক্তিবিদদের স্থান সর্বাগ্রে দেওয়া হয়েছে। তাঁরা জানেন আজকে জাতিতে আত্মনির্ভরশীল করতে গেলে, জাতির মেরুদন্ডকে খাড়া করতে গেলে যে বিভাগের যে উচ্চতম তাকে নিশ্চয়ই স্থান দিতে হবে। আজকে পয়সা---প্রশাসনিক যন্ত্রে কিছু মাইনে বাড়ানোর প্রশ্ন নয়, সে প্রশ্ন আমাদের কাছে নেই। অনেক ডাক্তারদের কিছু কিছু মাইনে বেড়েছে, হয়ত হতে পারে কিছু কিছু---তাদের যে ব্যবসা আছে, তাদের ভিতর কিছু কিছু দোষ, অপরাধ রয়েছে, একটা ডাক্তারকে বিচার করে ডাক্তার সমাজের উপর কলঙ্ক লেপন করবেন না, একটা ইঞ্জিনীয়ারকে বিচার করে ইঞ্জিনীয়ার সমাজের উপর কলঙ্ক লেপন করবেন না। অনেক ডাক্তারকে দেখেছি বিনা পয়সায় চিকিৎসা করতে, অনেক ডাক্তারকে দেখেছি আর্তের সেবা করতে। অনেক জায়গায় দেখেছি ভূমিকম্প হয়েছে মহামারি হয়েছে তখন সেই ডাক্তার এগিয়ে গিয়েছে, আমাদের সেকথা ভুলে গেলে চলবে না। আবার যদি আমি আপনাদের কাছে প্রশ্ন করি কোন এম, এল, এ, যদি অসৎ কাজের জন্য দায়ী হন, কোন একটা মন্ত্রী যদি অসৎ কাজের জন্য দুষ্ট হন তাহলে কি আমি বলব যে সমস্ত মন্ত্রীসভা তারজন্য দায়ী? তাহলে কি আমি বলবো যে সমস্ত বিধানসভার এম, এল, এ-রাই দায়ী। ঠিক তা নয়, কোন একটা ব্যক্তিকে নিয়ে সমাজ নয়, হতে পারে না। নিশ্চয়ই সেই সমস্ত ডাক্তারদের বিরুদ্ধে লিগ্যাল ষ্টেপ নেওয়া দরকার। আমরাও চাই সেই সমস্ত ডাক্তারদের বিরুদ্ধে লিগ্যাল ষ্টেপ নেওয়া হোক। মাইনে বাড়িয়ে দিয়ে সমস্যার সমাধান হবেনা। ডাক্তাররা যে তিনটি দাবী করেছে সেই তিনটি দাবী নিশ্চয়ই ন্যায্য দাবী। তারা বলেছেন যে কাঠামোর পরিবর্তন করা দরকার। ইংরাজদের শাসনকালে আমরা দেখেছি যে ইংরাজরা এই দেশ শাসন শোষন করার জন্য যে বুরোক্রাটিক মেশিনারি তৈরী করেছিল সেই বুরোক্রাটিক মেশিনারি, দীর্ঘ ২৭ বৎসর পরে ভারতবর্ষে বাংলাদেশে সেই ব্যুরোক্র্যাসি, ইংরাজের এঠো পাতা কি এখনো থাকবে? আমরা তো দেখেছি আমাদের নেতৃবৃন্দ ঘোষণা করেছিলেন যে ইংরাজরা এখানে শাসন ও শোষণকে কায়েম করার জন্য তারা পুলিশ মিলিটারি থেকে আরম্ভ করে বুরোক্রাটিক মেশিনারি সৃষ্টি করেছিল। আমাদের নেতৃবৃন্দ আহ্বান দিয়েছিলেন দেশ যদি স্বাধীন হয় নিশ্চয়ই আমরা এই সমস্ত প্রশাসনিক ব্যবস্থার পরিবর্তন করবো। আজকে সেইকথা ভাবতে হবে আজকে তারজন্যই আমি ডাক্তারদের, প্রযুক্তিবিদদের অভিনন্দন জানাই। তাঁরা আজকে সরকারকে দেখিয়ে দেবার চেষ্টা করেছেন যে তোমার কথা, তোমার নেতৃবৃন্দের কথা, তোমার পন্ডিত নেহেরুর কথা, তোমার ইন্দিরা গান্ধীর কথা, তুমি ঠিক ঠিক ভাবে পালন করছো না, আজকে তোমাদের এখানে পি, ডি, এ্যাক্টে রাখা দরকার। দু'শ, আড়াই শো কি চারশো টাকা মাইনে বাড়িয়ে দিলেন তাহলেই কি সমস্যার সমাধান হয়ে গেল? তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়কে যদি আমি প্রশ্ন করি যে তাঁরা ঐ সমস্ত লাইফ ইনসিয়োরেন্স থেকে আরম্ভ করে, ঐ সমস্ত ব্যাঙ্ক থেকে আরম্ভ করে যে সমস্ত কর্পোরেশন আছে, তারমধ্যে যাদের ডাইরেকটার করে দিয়েছেন বড় বড় মাইনেওয়ালা লোকেদের তাতে কি সমস্যার সমাধান হয়েছে? কই সেখানে ত দেখতে পাইনা যে কোন সমস্যার সমাধান হয়েছে। তেমনি ডাক্তারদের মাইনে বাড়িয়ে দিলেই সমস্যার সমাধান হয়ে যাবেনা। তাদের যে গণতান্ত্রিক দাবী সেই গণতান্ত্রিক দাবীকে মেনে দেওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খুব দুঃখ লাগে, ভোলাবাবুর মত একজন মন্ত্রী তাঁর কাছে আমরা আশা করি, তাঁর মত একটা লোক তিনি ডাক্তারদের আজকে সমাজবিরোধী বলে আখ্যা দেবেন, এটা খুবই দুঃখ, ক্ষোভ ও লজ্জার কথা।

[1-20—1-30 p.m.]

(নয়েজ)

আজকে এটা অত্যন্ত লজ্জার কথা, ক্ষোভের কথা, দুঃখের কথা, যে বাংলাদেশের একজন মন্ত্রী যিনি দায়িত্বশীল পদে বসে আছেন, সেই পদে থাকা সত্ত্বেও এই ধরণের ছেলেমানুষী কথা কি করে বলতে পারেন?

(নয়েজ এন্ড ইন্টারাপ্শনস্)

স্যার, এঁরা রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্যই এই সমস্ত কথা বলছেন।

(নয়েজ)

আমি স্যার, কাগজে দেখলাম ললিত গায়েন উনি গিয়ে ডাক্তারকে রিভলবার দেখিয়ে ভয় দেখিয়েছেন। এটা আমি কাগজে দেখেছি।

(নয়েজ)

(শ্রীআবদুল বারি বিশ্বাস, এবং আরও কয়েকজন মাননীয় সদস্য: জিজ্ঞাসা করি আপনি এই বলে কাদের সাহায্য করেছেন? গ্রামবাংলায় সাধারণ মানুষের কি অবস্থা আপনি জানেন না? স্যার, সাধারণ মানুষের মুখের গ্রাস কেড়ে নেওয়া হচ্ছে, কেউই সে কথা তো চিন্তা করছেন না? ইনি স্যার, হাউসের ডিসেন্সী এবং ডেকোরাম নষ্ট করছেন এই বলে)

**Mr. Speaker** : Mr. Biswas, don t be excited. Please allow Shri Bhaduri to place his own argument. Mr. Gayen, please take your seat.

**Shri Timir Baran Bhaduri :**

আমি আজকে সত্যযুগ কাগজে, কালান্তর কাগজে দেখেছি একজন মাননীয় সদস্য ডাক্তারকে রিভলবার দেখিয়ে ভয় দেখিয়েছেন। স্যার, আমি জিজ্ঞাসা করি এঁরা সমাজবিরোধী নয়? এটা কি ধরণের গণতান্ত্রিক আন্দোলন? সব মানুষেরই গণতান্ত্রিক আন্দোলন করার অধিকার আছে কিন্তু এঁদের আন্দোলন যদি এইভাবে স্তব্ধ করে দেন তাহলে এমন দিন আসবে যখন এসব আর করতে পারবেন না। আমি অবাক হয়ে যাই যে এঁরা ডাক্তার-এর উপর কালিমা লেপন করার চেষ্টা করছেন। আমি জানি অজিত পাজা মহাশয় গ্রামে যেতে পারেন না। গ্রামে আজকে হেল্থ সেন্টারের অবস্থা কি গিয়ে দেখুন। সেখানে হেল্থ সেন্টারে গিয়ে দেখা যায় ওষুধ নাই, আমি দেখতে পেয়েছি, মাননীয় স্পীকার মহাশয়, হেল্থ সেন্টারে একটা টিটেনাস দেবার ব্যবস্থা নাই। ওষুধ যা দরকার হয়, তারজন্য স্লিপ লিখে দেওয়া হয়, ওখানে থেকে না হয় অন্য দোকান থেকে কিনে নিয়ে এস। আমি আজকে একথা বলছি না যে গ্রামে ডাক্তারদের পাঠাতে হবে না, তাঁদের সেখানে পাঠাতে হবে। কিন্তু যে সমস্ত চিকিৎসা করার আধুনিক উপকরণ আছে, সাজসরঞ্জাম আছে, সেগুলি তাদের দিতে হবে। মনকে চোখ ঠারলে হবে না। আমি তাই বলি, আর ঘুমিয়ে থেকো না, অন্ধকার থেকে জাগো, ডাক্তার ইঞ্জিনীয়াররা আঙ্গুল দিয়ে দেখিয়ে দিয়েছে কি চেহারা। আর তোমরা ঘুমিয়ে থেকো না, অন্ধকার থেকে জাগো। এই বলে ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় স্পীকার মহাশয়, ডাক্তার ইঞ্জিনীয়ার সম্বন্ধে বিভিন্ন বক্তা বিভিন্ন দিনে এই হাউসে বক্তব্য রেখেছেন। বিভিন্ন স্টেটমেন্ট এবং পাল্টা স্টেটমেন্ট আমরা খবরের কাগজেও দেখেছি। আমরা একটা জিনিষ উপলব্ধি করতে পারছি যে পশ্চিমবাংলার মানুষ দিনের পর দিন কলকাতা সহর থেকে সুরু করে বাংলাদেশের বিভিন্ন গ্রামাঞ্চলে যেভাবে রোগীরা সাফার করছে, তা আমরা যেমন বরদাস্ত করতে পারছি না, বহু ডাক্তারও এমন আছেন যাঁরা এটা বরদাস্ত করতে পারছেন না। আমরা পশ্চিমবাংলার মানুষ একটা জিনিষ বুঝেছি, ১৯৬৭ সালের পর পশ্চিমবাংলার সমস্ত উন্নয়নমূলক কাজ যখন স্তব্ধ হয়ে গেছল, ১৯৭২ সালের পর যখন প্রগতিশীল সরকার পশ্চিমবাংলার বুকে প্রতিষ্ঠিত হল, যখন আমরা নূতন উদ্যম নিয়ে, নূতন উদ্যোগ নিয়ে পশ্চিমবাংলার বুকে নতন শিল্প

াপনের জন্য এগিয়ে যাবার জন্য চলছিলাম, উন্নতি করার জন্য চলছিলাম সেই সময় এই সমস্ত ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা ধর্মঘট করল। পশ্চিমবাংলায় বহু ডাক্তার এবং ইঞ্জিনীয়ার আছেন যাঁরা এটা মেনে নিতে পারবেন না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় একটা কথা বলতে চাই

We have to carry out our own efforts

সেখানে আমরা আছি, আপনি আছেন, ডাক্তার আছেন, ইঞ্জিনীয়ার আছেন, ডাক্তারের বন্ধু আছে, ডাক্তারের সন্তান আছে, আমার ভাইবোন আছেন, আপনার মা আছেন, প্রত্যেকেই আমরা ইনভলভ। আমরা একটা জিনিস উপলব্ধি করতে পেরেছি, আজকে যদি আমরা বসে থাকি, আজকে সরকারের সাথে যদি শুধু ঝগড়া করি তাহলে প্রকৃত সমস্যার সমাধান হতে পারে না। তাই আজকে আপনার মাধ্যমে একটা অনুরোধ করতে চাইছি, আমি বিভিন্ন ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের সঙ্গে কথা বলেছি। তারা বলেছেন যে সরকার যেকোন রকম আমাদের সঙ্গে যদি বসেন, আমরা যেকোন রকম সর্ত মানতে রাজী আছি। তারা বলেছেন, যদি মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটা কমিটি গঠন করা হয়, যার নেতৃত্ব দেবেন মাননীয় শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায়, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী এবং সেই কমিটির মধ্যে পশ্চিমবাংলার প্রাক্তন মুখ্যমন্ত্রী এবং এখানকার যিনি মাননীয় সদস্য শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় এবং সেই কমিটির মধ্যে বাইরের দুজন চিফ জাস্টিসকে নিয়ে একটা কমিটি করে, সেই কমিটি যে ডিসিশন নেবে, সেই ডিসিশন পশ্চিমবাংলার যে সমস্ত ডাক্তার আছেন, ইঞ্জিনীয়ার আছেন, তা তারা মেনে নেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আর একটা কথা বলতে চাই, বহু ইঞ্জিনীয়ার এসেছেন, ডাক্তার এসেছেন--ডাক্তাররা বলছেন যে আমরা তো রুগীর সেবার জন্য এসেছিলাম, ইঞ্জিনীয়াররা বলছেন আমরা তো পশ্চিমবাংলার উন্নতির জন্য এসেছিলাম, আমরা যখন উঁচু উঁচু তলার ঐ বাড়ীগুলো দেখি, তখন মনে করি আমার প্ল্যানে তো এই বাড়ীটা তৈরী হয়েছে, তখন আমার গর্বে বুক ভরে যায়। একজন ডাক্তার বলছিলেন, যখন একজন মুমূর্ষু রোগীকে জীবন দিই, সেই রুগীকে যখন বাইরে সুস্থ অবস্থায় দেখি তখন সত্যই আমার গর্বে বুক ভরে যায়। বহু ডাক্তার এই কথা বলেছেন, বহু ইঞ্জিনীয়ার এই কথা বলেছেন আজকে পশ্চিমবঙ্গের জনগণের চোখের জল আর আমরা দেখতে রাজী নই, কিন্তু তার সঙ্গে আর একটা কথাও তারা বলেছেন--মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনি জানেন এই হাউসে কোন কোন সদস্য বারে বারে ব্যুরোক্র্যাটদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছেন--যে সমস্ত টেকনোক্র্যাটরা আছেন, তারা বলছেন, যে সমস্ত ব্যুরোক্র্যাট যারা আমাদের কাজকে স্তব্ধ করে দেবার চেষ্টা করছে, তাদের সঙ্গে মোকাবিলা করার জন্য আমরা এগিয়ে এসেছি। তাই তাদের আর একটা বক্তব্য আছে--ইঞ্জিনীয়ার এবং ডাক্তার, তারা বলছেন যে আমাদের সেকরেটারী করতে হবে না, আমাদের সব থেকে বড় পদ দিতে হবে না, আমাদের দু-হাজার, আড়াই হাজার টাকা মাইনে দিতে হবে না, কিন্তু একটা জিনিস আমাদের করে দিন যে একজন সেকরেটারী একজন টেকনোক্র্যাটের বিরুদ্ধে যে ভাবে বক্তব্য রাখেন এবং অন্যায় ভাবে তাকে সাসপেন্ড করেন, এই জিনিস চলতে পারেনা। তার জন্য তারা বলেছেন যে মন্ত্রী পর্য্যায়ে এমন একটা আমাদের পোর্ট ফোলিও করে দিন যে একজন ব্যুরোক্র্যাট যদি অন্যায় ভাবে টেকনোক্র্যাটদের উপর আঘাত হানে, সেখানে অন্ততঃপক্ষে নিজেদের বক্তব্য পেশ করার জন্য--হয় এ্যাসিসটেন্ট সেকরেটারী, নয় ডেপুটি সেকরেটারী, যেকোন র‍্যাংক দিন যাতে তিনি অন্ততঃপক্ষে মন্ত্রী মহাশয়ের কাছে গিয়ে তাঁর বক্তব্য পেশ করতে পারেন। মন্ত্রী মহাশয়রা যাতে বুঝতে পারেন যে কে ঠিক করছে, একজন ব্যুরোক্র্যাট ঠিক করছেন, না একজন টেকনোক্র্যাট ঠিক করছেন, মন্ত্রীমহাশয় সেখানে ডিসাইড্ করবেন। কিন্তু আমরা দেখেছি বহু জায়গায়, বহু অন্যায় হয়েছে এবং সেই অন্যায়ের প্রতিবাদ করতে গিয়ে বহু সৎ লোককে অন্যায়ভাবে সাসপেন্ড করা হয়েছে। তাদের শুধু মাত্র একটা বক্তব্য, অন্ততঃপক্ষে মন্ত্রী পর্য্যায়ে তাদের বক্তব্য যাতে পৌছয় এবং তার জন্য যাতে একটা ব্যবস্থা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব শেষে আর একটা কথা বলতে চাই, আমরা পশ্চিমবাংলার মানুষ আর বসে থাকতে রাজী নই, আমরা এগিয়ে যেতে চাই। তার সঙ্গে আবার বলছি আগামী দিনে যদি আবার এই ডাক্তার এবং টেকনো-ক্র্যাটরা কাজ স্তব্ধ করে দেবার চেষ্টা করে তাহলে আমাদের পশ্চিমবাংলা ছাত্রপরিষদের

সভাপতি, পশ্চিমবঙ্গ যুব কংগ্রেসের সভাপতি, তাঁরা বলেছেন যে কোন নার্সিং হোম আমরা চালাতে দেব না। আমরা সেই নার্সিং হোম স্তব্ধ করে দেবো। আগামী দিনে যদি কোন ডাক্তার হাসপাতালে না যায় আমরা তাদের প্রাইভেট প্রাকটিশ করতে দেব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব শেষে আমার পশ্চিমবাংলার সমস্ত টেকনোক্র্যাট এবং ডাক্তারদের হাত জোড় করে আবেদন জানাচ্ছি আর আমাদের প্রতি অন্যায় অবিচার করবেন না, আমরা পশ্চিমবাংলার বুকে, ভারতবর্ষের বুকে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে চাই, সেই উদ্দেশ্যকে সফল করার জন্য এগিয়ে আসুন। জয়হিন্দ, বন্দেমাতরম্।

[1-30 1-40 p.m.]

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব অসুস্থ হয়ে পড়েছিলাম, এখনও খুব দুর্বল বোধ করছি, কিন্তু তা সত্ত্বেও আপনি আজকে যে গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনার সুযোগ দিয়েছেন তাতে অংশ নিতে এসেছি। কারণ, চোখের সামনে দেখতে পাচ্ছি যে পশ্চিমবাংলা বিভিন্ন দিক থেকে একটা ভয়ঙ্কর সঙ্কটের মধ্যে এসে পড়েছে। সঙ্কট সর্বদিক দিয়েই রয়েছে, তার উপর আবার নতুন করে এই সঙ্কট সৃষ্টি হচ্ছে। যদি আমরা আইনসভায় আলোচনার ভিতর দিয়ে গভর্নমেন্টকে এই সমস্যা সমাধানে সাহায্য করতে পারি তাহলে আমাদের আইনসভার ভূমিকা স্বার্থক হবে। আমি প্রথমে একটি কথা বলব যে এই প্রশাসনিক সংস্কার কথাটা ভাল করে একদিনও আলোচনা হল না। মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দেব যে ১৯৭২ সালে সাধারণ প্রশাসন আলোচনার সময়, ১৯৭৩ সালে সাধারণ প্রশাসন আলোচনার সময় আমি বার বার এই প্রশ্ন তুলেছি আমাদের দলের পক্ষ থেকে যে দীর্ঘদিন হয়ে গেছে প্রশাসনিক সংস্কার খুব জরুরী হয়ে পড়েছে, এ সম্বন্ধে আলোচনা হওয়া দরকার। সে সম্বন্ধে আমি কিছু কিছু প্রস্তাবও দিয়েছিলাম। মুখ্যমন্ত্রী বলেছিলেন সে সম্বন্ধে একটা বিশেষ আলোচনার তিনি ব্যবস্থা করবেন, তারজন্য গভর্নমেন্টের পক্ষ থেকে কিছু প্রশাসনিক সংস্কারের প্রস্তাব এই আইনসভার সামনে তারা রাখবেন। আজ পর্যন্ত তারা তা রাখেন নি। এই ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের যে আন্দোলন চলছে এর সমাধান হলেই প্রশাসনিক সংস্কারের সব সমস্যার সমাধান হবে বলে আমি মনে করি না। প্রশাসনিক সংস্কারের আরো গুরুত্বপূর্ণ বিষয় আছে। যেমন জনসাধারণকে কি করে প্রশাসনের বিভিন্ন কাজে জড়িত করা যায়--কিন্তু এটা ঠিক ডাক্তার, ইঞ্জিনীয়াররা যে আন্দোলন করছেন তার ভিতর দিয়ে প্রশাসনিক সংস্কারের দীর্ঘদিনের যে সমস্যা সেই সমস্যা তার একটা দিক উপরে এগিয়ে এসেছে। ইংরেজ আমল থেকে আমাদের একটা প্রশাসনের কাঠামো ছিল, তাতে দেশ গঠনে তাদের কোন কাজ ছিল না। ভারতবর্ষের মানুষের ভাল মন্দ ভাববার তাদের কোন দায়িত্ব ছিল না। তারা কিভাবে প্রশাসন চালিয়েছে এবং তাতে যে কাজগুলি তাদের দরকার হত শিক্ষা, স্বাস্থ্য বা টেকনিক্যাল দিক থেকে তারা সে বিষয়ে পারদর্শী লোকদের জন্য তৈরী করেছিল ডাইরেকটরেট, আর নিজেদের বৃটিশ আমলাতন্ত্রের হাতে কন্ট্রোল রাখবার জন্য সেক্রেটারিয়েট করেছিল। ডাইরেকট-রেটে যদি কোন ডাক্তার উঠতে পারে উঠুক, ডাইরেকটরেটে কোন ইঞ্জিনীয়ার আসতে পারে আসুক, কিন্তু কন্ট্রোল সেক্রেটারিয়েটের থাকবে বৃটিশ আই, সি, এস, অফিসারদের হাতে। তাদের সময়ে এটা বোঝা গিয়েছিল যে তারা বিদেশী, আমাদের দেশ শাসন করতে এসেছিল এবং মোটের উপর কন্ট্রোল রাখাটা তাদের কাছে মোর ইমপর্ট্যান্ট ব্যাপার ছিল। কিন্তু দেশ স্বাধীন হবার পরে শাসনের সমস্ত পারস্পেকটিভ বদলে গেল, তাদের উদ্দেশ্য বদলে গেল। কিন্তু তা সত্ত্বেও প্রশাসনিক কাঠামো বদলায় নি। বড় হয়েছে, এখানে খানিকটা যোগ হয়েছে, সেখানে খানিকটা যোগ হয়েছে, ওখানে যোগ হয়েছে, ওখানে বেরিয়েছে, সেখানে বেরিয়েছে, কিন্তু কাঠামো বদলানো হয় নি। এখন এই প্রশাসন অত্যন্ত জরুরী হয়ে উঠবে এবং যে দেরী হয়ে যাবে তাতে সমস্যা সমাধানের বাহিরে চলে যাবে। এই সমস্যাটি খুব সিরিয়াসলি ট্যাকেল করা উচিত। ভারত গভর্নমেন্ট প্রশাসন সংস্কারের জন্য যে কমিশন বসিয়েছিলেন তাতে তারা যে রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্টে তারা এই

দিকে বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করেছেন—এই ডাক্তার, ইঞ্জিনীয়াররা যে বই বের করেছেন তার ভিতর যে কোটেশন দিয়েছেন সেটাকে আমি শুধু পড়ে শুনিয়ে দিচ্ছি। সেখানে লিখছে,

"We would recommend that a functional field must be carved out for the IAS, this could consist of Land Revenue Administration, exercise of magisterial functions and regulatory work in the States in fields other than those looked after by officers of other functional services."

"We recommend that :

(1) All posts in a functional area whether in the field or at headquarters or in the Secretariat should be staffed by members of the corresponding functional service, or by functional offices not encadred in a Service.

(2) There should be clearly defined schemes staffing the middle and higher levels in each functional area."

"In particular we would like to see the disappearance of the current impression that the headquarters posts are more important than field posts. If the grading scheme, as proposed, is brought into existence, the impression will be removed. Further, it will become unnecessary to attach special pays to certain posts as at present."

ভারত গভর্নমেন্ট যে কমিশন বসিয়েছিলেন তাঁরা এই সুচিন্তিত মন্তব্য করেছেন। আপনারা জানেন, খালি আমাদের দেশে নয়, পৃথিবীর বহু দেশে এ নিয়ে আলোচনা হচ্ছে এবং অনেক দেশে রিফর্ম হয়েছে। এমন কি বিলেতের মতন কনজারভেটিভ দেশ, যেখানে শত বৎসরের ব্যবস্থা বর্তমান সেখানেও এ ব্যবস্থা যে অচল তা নিয়ে পার্লামেন্টে প্রচন্ড আলোচনার পর কমিশন বসানো হয়েছিল এবং তারা রিপোর্ট দিয়েছেন। খালি আমরাই চুপ করে বসে আছি সেই পুরানো ফ্রেম নিয়ে, পুরানো এডমিনিস্ট্রেটিভ ব্যবস্থা নিয়ে। সমস্যা যদি কোনখান দিয়ে ফুটে বেরয় তাহলে কি গালিগালাজ করে তা বন্ধ করা যায়? তা তো হয় না। যে জিনিষ মুলতুবি হয়ে আছে তার ইরাপসান হবেই। তাই আমি বর্তমানের যে সমস্যা সে সম্পর্কে গভর্নমেন্টকে এবং বিধানসভার সদস্য ভাইবোনেদের অনুরোধ করবো, আসুন, শান্তভাবে আমরা জিনিষটা বিচার করে দেখি। কারণ, উত্তেজিত হয়ে লাভ নেই, উত্তেজিত হয়ে কেউ সমস্যার সমাধান করতে পারবেন না। এখন কথাটা এই নয় যে, অনেক ডাক্তার বা ইঞ্জিনীয়ার কর্মবিরতি করছেন বা আন্দোলন করেছেন এবং অন্যান্যরা তার প্রতি সহানুভূতি জানাচ্ছেন, কথাটা এই নয় যে কেউ বেশী মাহিনা পান কেউ কম মাহিনা পান বা কথাটা এই নয় যে ডাক্তার ইঞ্জিনীয়াররা টেরিলিনের শার্ট প্যান্ট পরেন আর সকলে খদ্দর পরেন কিম্বা খুব সস্তাদরের খদ্দর পরেন, কথাটা হচ্ছে আলোচনা করা দরকার প্রশাসনের দিক থেকে। আমি টাকা পয়সার ব্যাপারে বিশেষ আলোচনা করতে চাই না। সে ব্যাপারে তাঁদের সঙ্গে বসে ডিসিসান নিন স্কেলের ব্যাপারে কি হতে পারে না পারে, তাতে কত খরচ বাড়ে না বাড়ে ইত্যাদি। কিম্বা গভর্নমেন্টের যদি এখনই দেবার ক্ষমতা না থাকে তাহলে কতদিন পরে দিতে পারবেন, কি বৃত্তান্ত সেটা আলোচনা করে মীমাংসা করুন। কিন্তু যে বিষয়ে আলোচনা করে গভর্নমেন্টের এখনই সিদ্ধান্ত নেওয়া দরকার সেটা হচ্ছে, প্রশাসনের দিক থেকে এ জিনিষটা কিভাবে চলবে। গভর্নমেন্ট যে স্টেটমেন্ট করেছেন সেটা আমার মতে ভুল। তাতে আমার মতে ডাক্তার, ইঞ্জিনীয়ারদের যেন সন্তুষ্ট করতে চাওয়া হয়েছে এবং তা করতে গিয়ে খরচ বাড়াবার চেষ্টা করা হয়েছে ও প্রশাসনকে অত্যন্ত জটিল ও গোলমালের অবস্থার মধ্যে নিয়ে আসার চেষ্টা করা হয়েছে। দুটি ডিপার্টমেন্টের কমিশনারের র‍্যাংক দিয়ে দেব, ইঞ্জিনীয়ার ইন চিফ করে দেব, কমিশনার করে দেব, এঁদের মধ্যে কিছু কিছু ভাগ করে দেব, এক্স অফিসিও সেক্রেটারী তারা হতে পারবে, এসব কোন সমাধান নয়। এতে বরং জটিলতা আরো বাড়বে, ডুয়েলিজম হবে এবং খরচও বাড়বে। কাজেই এটা কোন সমাধান

নয়। সমাধানটা আমাদের ঠান্ডা মাথায় ভাবতে হবে। সমাধানটা হচ্ছে, ফাংসানাল-- আমাদের অল ইন্ডিয়া এডমিনিস্ট্রেটিভ রিফরমস কমিশন যে কথা বলেছেন যে যাঁরা যে ফাংসান করছেন সে সম্বন্ধে দায়িত্বটা তাঁদেরই থাকা দরকার। যাঁরা রাস্তা-ঘাট-এর দায়িত্বে থাকেন বা সেচ, বিদ্যুৎ, ব্রিজ, স্বাস্থ্য ইত্যাদি ডিপার্টমেন্টের জন্য দায়ী থাকেন সে বিষয়ে যাঁরা গভর্নমেন্টের কর্মচারীদের মধ্যে বিশেষজ্ঞ এবং অভিজ্ঞ এবং গভর্নমেন্ট যাঁদের মনে করেন উপযুক্ত তাঁদের ভেতর থেকে সে ডিপার্টমেন্টের পরিচালনার দায়িত্ব কাউকে দেওয়া দরকার। এটা অত্যন্ত সহজ বা সিম্পল কথা, এতে অসুবিধা কি আছে আমি বুঝি না। কোন মন্ত্রীর ব্যক্তিগতভাবে এতে অসুবিধা হবার বা উত্তেজিত হবার কিছু নেই। কোন মন্ত্রীর একজন আই, এ, এস, অফিসার সেক্রেটারী হবেন কি একজন ডাক্তার বা ইঞ্জিনীয়ার সেক্রেটারী হবেন তাতে কিছু যায় আসে না। যিনি সেক্রেটারী হবেন তিনি যোগ্যতার সঙ্গে পরিচালনা করতে পারবেন কিনা বা যিনি মন্ত্রী তিনি তাঁকে যোগ্যতার সঙ্গে পরিচালনা করতে পারবেন কিনা সেটাই দেখা দরকার। তারপর কোন কাগজে বেরিয়েছে আই, এ, এস অফিসাররা নাকি আপত্তি করেছেন। আমার বিশ্বাস করতে অসুবিধা হচ্ছে যে আপত্তির কি কারণ থাকতে পারে।

[ 1-10—1-50 p.m. ]

তাদের যে সমস্ত এ্যাডিমিনিস্ট্রেশানের ব্যাপার, যে সমস্ত সাধারণ ব্যাপার যেগুলি সাধারণ জ্ঞান ও অভিজ্ঞতার ভিত্তিতে পরিচালনা করা সম্ভব এবং প্রয়োজনে সেগুলির দায়িত্বে তারা থাকবেন, তাদের ঝগড়ার কি আছে। আমি মনে করি ওটি উপায়ে এই ঝগড়া সৃষ্টি করে সমস্ত এ্যাডমিনিস্ট্রেশানকে বানচাল করে দেওয়া হচ্ছে। ডাক্তার এবং প্রযুক্তিবিদ৷৷ একদিকে আর একদিকে জেনারালিস্ট বলে পরিচিত যে আই, এ, এস অফিসাররা--- যারা আজকে এই কাজে আছেন, কাল সেই কাজে আছেন, আজ এখানে পোস্টেড হয়, কাল সেখানে পোস্টেড হয় তাদের কর্মবিভাগ করে দেওয়া উচিত, তাদের কতকগুলি কাজ যা তারা যোগ্যতার সঙ্গে চালাতে পারবেন সেটা তাদের দেওয়া হোক। আর ডাক্তার, ইঞ্জিনীয়ার, এডুকেশনিস্ট, স্পেশালিস্ট যারা আছেন তাদের ফাংশান অনুসারে তাদের সেইভাবে দায়িত্ব দেওয়া হোক। গভর্ণমেন্ট বলেছেন---কোন বাধা নেই। আমি সেদিন বলেছিলাম যখন ডাঃ নাগ একটা স্টেটমেন্ট করেন, কথাটা এই নয় যে বাধা নেই। আপনাদের বাধা কোথায় পলিসি হিসাবে ডিকলায়ার করতে যে হ্যাঁ, পলিসি হিসাবে আমরা ডিকলায়ার করছি যে তোমরা ডাক্তাররা, তোমরা ইঞ্জিনীয়াররা, তোমরা এডুকেশনিস্টরা যারা যে ফাংশনাল দিক থেকে যে বিষয়ে অভিজ্ঞ আছো ডিপার্টমেন্টে তোমাদের সেক্রেটারী করা হবে, ডেপুটি সেক্রেটারী করা হবে, তোমাদের দায়িত্ব দেওয়া হবে---একথা বলতে অসুবিধা কি আছে? আমি জানিনা এতে কার কি সর্বনাশ হবে, গভর্ণমেন্টের কি ক্ষতি হবে। আমি একটা কথা বলতে চাই অবশ্য বেশী সময় নেব না কারণ আমি খুব অসুস্থ বোধ করছি। আমি যে কথাটা বলতে চাইছি সেটা হচ্ছে আমি গভর্ণমেন্টকে বলবো যে এটাকে দমন করবার চেষ্টা করতে যাবেন না এতে মারাত্মক ক্ষতি হবে। আর আমি বিশেষভাবে কংগ্রেস দল এবং গভর্ণমেন্টকে অনুরোধ করবো যে এতবড় একটা জটিল সমস্যা সমাধানটা আরো জটিল করার চেষ্টা করবেন না। খবরের কাগজে বেরিয়েছে যে ডাক্তার জ্যোতির্ময় মজুমদার, আই, এম, এ'র প্রেসিডেন্ট তার উপর গিয়ে হামলা করেছে এবং তার ডিসপেন্সারিতে গিয়ে রিভলবার নিয়ে ভয় দেখিয়েছে যে পদত্যাগ কর, উইথড্র করার ব্যবস্থা কর তা নাহলে তোমাকে দেখে নেবো। এই সমস্ত করতে গেলে অবস্থা আরো খারাপ হবে এবং জটিল হওয়ার আশংকা আছে। আমি সম্পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি এই আন্দোলনকে সাপ্রেস করার চেষ্টা করবেন না অথবা ভীতি প্রদর্শনের চেষ্টা করবেন না। সহানুভূতির সঙ্গে দেখুন। কেউ যদি অন্যায় কথা বলে মানবেন না যদি অবিবেচনার কথা বলে গ্রহণ করবেন না কিন্তু সহানুভূতির সঙ্গে বিবেচনা করুন তাদের সঙ্গে বসে আলোচনা করে একটা মীমাংসা করুন। আমি অন্ততঃ এতে কোন অসুবিধা দেখছিনা। আমি একটা অনুযোগ করবো চীফ মিনিস্টারের বিরুদ্ধে। তিনি

বসে আছেন সমস্ত জিনিষকে পেনডিং রাখলে এইরকম হয়। আজকে একটা প্রিনসিপ্যাল-এর কথা তারা তুলেছেন, নীতিগত প্রশ্ন যে আপনি নীতিগতভাবে সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী এইসব করবেন কিনা কিম্বা কতকগুলি বিষয়ে চেয়ারম্যান করবেন কিনা? কিন্তু নীতিগত প্রশ্ন এই রকম ভাবে উঠবার আগে পশ্চিমবঙ্গ সরকার কতকগুলি ক্ষেত্রে করে এটাকে ফোরেষ্টল করতে পারতেন। চীফ মিনিষ্টার জানেন, কতকগুলি ক্ষেত্রে করে ফোরেষ্টল করতে পারতেন। আমার নির্মম অভিজ্ঞতা আছে। আমি যখন সেচমন্ত্রী ছিলাম তখন আমি ভারতের সেচমন্ত্রী যিনি নিজে একজন প্রযুক্তিবিদ তাকে আপ্রাণ চেষ্টা করেছি বুঝিয়ে যে ডি, ভি, সি'র চেয়ারম্যান একজন ইঞ্জিনীয়ারকে করুন। সারা ভারতবর্ষে বিশ্বাস করে এইরকম একজন অনেষ্ট এবং সিনিয়র লোক দেখে, যদি খারমাল ইঞ্জিনীয়ার হয় তাহলে ভাল হয়, একজনকে করুন। তিনি হ্যাঁ, হ্যাঁ, কিছুতেই নয়, মানে আই, এ, এস-কে হতেই হবে। আই, এ, এস-কে কেন ডি, ভি, সি'র চেয়ারম্যান হতে হবে? যাদের পাওয়ার নিয়ে এত কাণ্ড। চীফ মিনিষ্টারকে বলবো তিনি যদি ভেবে দেখেন তাহলে এই দুই বছরে কি একটা সুযোগ ছিল না। এখানে ওখানে কয়েকটি জায়গায় তিনি তার স্বদিচ্ছা প্রকাশ করতে পারতেন এবং তাহলে জিনিষটা এতবড় হয়ে উঠতো না। এখনও আমি আবেদন করবো গভর্ণমেণ্টকে এবং আমাদের সদস্য বন্ধুদের যে খুব ডিসপ্যাসনেটলি, খুব শান্তভাবে আলোচনা করে একটা ব্যবস্থা করুন এবং একটা মিমাংসা করুন এইভাবে যাতে পুরানো ফ্রেমটাকে বজায় রাখতেই হবে এইদিক দিয়ে নয়, তাকে প্রয়োজনে পরিবর্তন করে যেখানে যার যা তাকে প্লেস করুন। এই কথা বলে শেষ করছি।

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার স্যার, আজকের সভায় মাননীয় সদস্য আবদুল বারি বিশ্বাস কর্তৃক উত্থাপিত বিষয়ের উপর আলোচনায় অংশ নিতে গিয়ে বলি আজকে ১৪-২-৭৪ তারিখ থেকে সারা পশ্চিমবাংলার বুকে ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের যে ধর্মঘট সুরু হয়েছে এই কর্মবিরতির ফলে আমরা দেখতে পাচ্ছি একদিকে পশ্চিমবাংলার সবত্র হাসপাতাল-গুলোতে জরুরী অবস্থার সৃষ্টি হয়েছে, অন্যদিকে সেচ এবং পূর্ত দপ্তরে কাজের চাকা বন্ধ হয়ে গিয়েছে। আমরা দেখছি এই কর্মবিরতির ফলে হাসপাতালে রুগী ভর্তি প্রায় বন্ধ হয়ে গিয়েছে। জরুরী অস্ত্রোপচার নাকি চিকিৎসকরা জরুরী মনে করছেন না এই কর্মবিরতির ফলে জনসাধারণের দুর্গতি এবং উৎকণ্ঠা চূড়ান্ত পর্যায়ে গিয়ে পড়েছে। আমরা দেখছি প্রায় ৫ হাজার ডাক্তার এবং ২৫০০ ইঞ্জিনীয়ারদের ধর্মঘটে আজ গোটা রাজ্য শয্যাগতপ্রায়। এই কর্মবিরতি প্রসঙ্গে বলতে হয় আজকে হাজার টাকার মসনদ-ধারীরা এই ডাক্তার ইঞ্জিনীয়াররা জনস্বার্থকে উপেক্ষা করে নিজেদের আখের গোছানোর তাগিদে পশ্চিমবঙ্গের প্রগতির পথকে রুদ্ধ করে দিতে চাইছেন। পশ্চিমবঙ্গের আজকের অবস্থা বিশ্লেষণ করতে গিয়ে পৃথিবীর ইতিহাসের কথা মনে পড়ে যায়। ফরাসী দেশে যখন বিপ্লব হয়েছিল তার আগের ইতিহাসের নাম হচ্ছে পিরিয়ড অফ ইনটেলেকচুয়াল ডেসপটিজম। এই সময় আমরা দেখেছিলাম এই ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা তারা এইভাবে চক্রান্ত করে সরকারের বিরুদ্ধে ফরাসী দেশের প্রগতির ইতিহাসকে ৫০ বছর পিছিয়ে দিয়েছেন। আমরা দেখতে পাই আমেরিকাতে ডেভোলাপিং ষ্টেজ-এর ইতিহাসে ডাক্তার ইঞ্জিনীয়াররা আমেরিকার প্রগতির ইতিহাসকে পিছিয়ে দিতে চেয়েছিলেন। আমার সামনের বেঞ্চের কম্যুনিষ্ট সদস্যদের রাশিয়ার ইতিহাস স্মরণ করিয়ে দিয়ে বলতে চাই রাশিয়াতে জারের আমলে ঠিক এমনিভাবে বড় বড় ডাক্তাররা তদানীন্তন গ্রামের মানুষের বিরুদ্ধে চক্রান্ত সুরু করেছিল। আমরা দেখেছিলাম রাশিয়ার বুকে মহামতি লেনিনের নেতৃত্বে প্রকৃত কম্যুনিজম প্রতিষ্ঠিত হয়েছিল তখন মহামতি লেনিন যখন রাশিয়ার সমস্ত গ্রামাঞ্চলের মানুষের চিকিৎসার সুবিধার জন্য ডাক্তার পাঠাবার পরিকল্পনা করলেন তখন আমরা দেখতে পারলাম রাশিয়ার বড় বড় ডাক্তাররা তার বিরুদ্ধে চক্রান্ত করলেন। মহামতি লেনিন দৃপ্তভঙ্গী নিয়ে তাদের বেয়ার-ফুটেড ডক্টরস করে দিলেন। রাশিয়াতে জনকল্যাণের কাজে ডাক্তাররা খালি পায়ে গ্রামে যেতে বাধ্য হলেন। আজ যখন মাননীয় স্বাস্থ্যমন্ত্রী

এবং মুখ্যমন্ত্রীর নেতৃত্বে গ্রামাঞ্চলের মানুষের চিকিৎসার কল্যাণে প্রাইমারী হেলথ সেন্টার এবং সাবসিডিয়ারী হেলথ সেন্টারে চিকিৎসক পাঠাবার পরিকল্পনা করেছিলেন ঠিক সেই সময় প্রতিক্রিয়াশীল ইতিহাসের ধারক এবং বাহক হয়ে কলকাতার ডাক্তাররা চক্রান্ত করে এইভাবে সমস্ত সরকারের ভাবমূর্তিকে এইভাবে বানচাল করে দিতে চেয়েছিলেন। আমি সরকারের কাছে আবেদন জানিয়ে বলতে চাই, মহামতি লেলিন যেমন গ্রামের মানুষদের দিকে দেখতে কুণ্ঠা করেননি, তেমনি আপনাদের কাছে আবেদন জানাই, আপনারা সমস্ত শক্তি দিয়ে এর মোকাবিলা করুন। আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার সমস্ত ডাক্তারকে স্মরণ করিয়ে দিয়ে বলতে চাই একজন ডাক্তারকে তৈরী করতে জনসাধারণের অর্থ লাগে ৮০ হাজার টাকা। আজকে ডাক্তার, ইঞ্জিনীয়াররা বলছেন, আরও মাইনে চাই, মর্য্যাদা চাই। আমরা সমাজবাদের কথা বলছি, আমরা কি চাইবো, রিচ উইল বিকাম রিচার, পুয়োর উইল বিকাম পুয়োরার। আমরা যেখানে বাস করি সেখানে ৪০ পারসেন্ট-এর বেশী লোক দারিদ্র সীমার নীচে বাস করে, সেখানে গ্রামে হাসান শেখ, রামা কৈবর্তদের নুন আনতে পান্তা ফুরায়। আজ দেশে একজন চতুর্থ শ্রেণীর কর্মচারী মাইনে পায় ১৫০ টাকা। যেখানে প্রাথমিক শিক্ষকের মাইনে ১৮৬ টাকা সেখানে ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা ৬৮৪ টাকা মাইনে পেয়েও কোন কারণে কোন্ লজ্জায় বেশি মাইনে চাইতে পারেন। আমি জানতে চাই সারভিস রুল এবং মেটিরিয়া মেডিকাতে কি আছে। আজকে যদি ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা বলেন প্রশাসনিক মৌলিক পরিবর্তন সাধন লক্ষ্য তাহলে কেন সরকারের কাছে দাবী করছেন না একটা এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশনের। একটা কথা বলে শেষ করতে চাই রক্তক্ষরা যে স্বাধীনতা তাকে পশ্চিমবঙ্গে নিঃশেষিত হতে দেবো না। রবীন্দ্রনাথের ভাষায় আমরা বলতে পারি ঃ---

বীরের এ রক্তস্রোত, মাতার এ অশ্রুধারা,
এর যত মূল্য সে কি ধরার ধূলায় হবে হারা।

আমি আবেদন জানিয়ে বলি মর্য্যাদার লড়াই চালাবেন না। জনসাধারণের কথা চিন্তা করে, আপনাদের মহত্তর পেশার কথা চিন্তা করে ডাক্তার ইঞ্জিনীয়াররা ধর্মঘট প্রত্যাহার করে মানুষের সেবায় এগিয়ে আসুন।

1-50—2-00p. m.]

**Shri Laksmi Kanta Bose :**

স্পীকার স্যার, টেকনোক্র্যাটস এন্ড বুরোক্র্যাটসদের বাগড়া বলে আমাদের মধ্যে যা চাউর রয়েছে তা অনেকদিনকার। আমরা এই হাউসে অনেকবার বুরোক্র্যাটসদের বিরুদ্ধে বলেছি, বুরোক্র্যাটসদের বিরুদ্ধে অনেক গরম গরম কথা বলেছি। কিন্তু আমাদের সমাজে প্রাচীনকালে ব্রাহ্মণরা ছিলেন সব। তার পরবর্তী সভ্যতার অগ্রগতির সঙ্গে সঙ্গে বৃটিশ রাজত্বে দেখা গেল আই, সি, এস-রা সব। এখন বর্তমান সমাজে আই, এ, এস, এবং ব্যারিস্টাররা সমাজের সব কিছু বোঝেন, জানেন, করেন, এই হলো অবস্থা। আর সমাজের অন্যান্যরা, তারা আংশিক বোঝেন, ডিপার্টমেন্টের আংশিক জানেন, তার বেশী জানবার তাদের ক্ষমতা নেই। এটা আজকে খুব পরিস্কার কথা যে, মন্ত্রিসভা যখন গঠিত হয় আমরা নির্ব্বাচিত হয়ে আসার পর, তখন আমি লক্ষীকান্ত বসু, হয়তো লেখাপড়া জানিনা, আমি শিক্ষামন্ত্রী হয়ে গেলাম। কিন্তু সেখানে দাবী থাকবে শিক্ষাগত যোগ্যতা না থাকলে শিক্ষামন্ত্রী হওয়া যাবেনা। তেমনি এই যে ডিপার্টমেন্ট, এই টেকনিক্যাল ডিপার্টমেন্টের উচ্চপদে থাকতে গেলে টেকনিক্যাল নো-হাউ যদি না থাকে তাহলে ভীষণ বিপদ দেখা দিতে পারে। আজকের সমাজ জীবনে দৈনন্দিন কি দেখা যাচ্ছে, না, প্রত্যেককেই আন্দোলন করতে হচ্ছে। অথচ এমার্জেন্সিতে যারা আছেন, তাদের বলা হচ্ছে তোমরা এমার্জেন্সি সার্ভিসে আছ আন্দোলন করো না। ঠিক কথা, কিন্তু আমি ট্রেড ইউনিয়ন করি পরিস্কার ভাষায় বলছি দমকল কর্মীরা আগামী কয়েকদিনের মধ্যেই আন্দোলনে নামবেন।

এদের সম্পর্কে গত ৯ বছর ধরে সরকারের কাছে জানিয়ে যাচ্ছি কিন্তু কোন উত্তর পাচ্ছিনা। অথচ তারা যখন আন্দোলনে নামবেন তখন চিৎকার করে বলা হবে এমার্জেন্সি সার্ভিসের লোকেরা নেমেছে, ভয়ংকর অপরাধ, এদের নামাটা উচিত হয়নি। তোমরা নেম না, কিন্তু আমাদের দাবীটা শুনবে কে? আমরা আন্দোলনে নামবার পর যদি রি-য়্যাক্ট করে কিছু তাহলে দায়ী হব আমরা। যে কারণে আমরা দায়ী হচ্ছি, সেই কারণেই তারা দায়িত্ব এড়িয়ে যাচ্ছেন। যেমন ধরুন পূজার আগে ফুড কর্পোরেশনের লোকেরা খাদ্যের জাহাজ বন্ধ করে দিল, ডক পোর্ট বন্ধ করে দিল এগুলি সামাজিক অন্যায় নয়? এর বিরুদ্ধে সামাজিক চিৎকার হয়না? কয়লা খনির শ্রমিকরা স্ট্রাইক করার জন্য কয়লা ওঠা বন্ধ হয় যার ফলে লোকেরা রান্না করতে পারেনা। একটা যখন আন্দোলন হয় তখন একটা না একটা অংশের উপর আঘাত এসে পড়ে, সেই অংশ কখনো গরীব অংশও হতে পারে, কখনো সামগ্রিকভাবে সব অংশের উপর এসে পড়তে পারে। আজকে চিকিৎসকরা যে আন্দোলনে নেমেছেন, ইঞ্জিনীয়াররা যে আন্দোলনে নেমেছেন, তাদের বক্তব্য হচ্ছে অধিকারগত। সেই বক্তব্যকে এড়িয়ে সাধারণভাবে আমরা অর্থনৈতিক প্রশ্নের দিকে নিয়ে যাচ্ছি। তবে আমাদের পশ্চিমবঙ্গ দারিদ্র্য কবলিত রাজ্য, সুতরাং অধিকারগত প্রশ্নের আগে অর্থকরী দাবী আসে। অধিকারগত বলতে খুব পরিষ্কার যে কথা আমাদের সরকারও স্বীকার করেছেন যে একটা ডিপার্টমেন্টের হেডে, সেক্রেটারী পর্য্যায় ওপেন থাকবে এবং টেকনোক্রাটরা সেই জায়গায় আসতে পারবে আবার বুরোক্রাটরাও সেই জায়গায় আসতে পারবে। বুরোক্রাটরা জীবনে গ্রাজুয়েশনের পর হঠাৎ ৩০টা কোশ্চেনের আনসার দিয়ে আই, এ, এস, হয়ে গেল আর জীবনে একটাও পরীক্ষা দিতে হলো না, তারা কিন্তু সর্বোচ্চ, সব থেকে তীক্ষ্ণবুদ্ধি সম্পন্ন হিসাবে সমাজে বিবেচিত হবে। আর যারা ৬ বছর রোগড়ে পাশ করেছে, যারা ৫ বছর রোগড়ে পাশ করেছে তারা তাদের চেয়ে একটু সাব-স্ট্যান্ডার্ড হয়ে গেল সমাজে। এটা দুঃখের কথা। আজকে আমরা আমাদের পরীক্ষা পদ্ধতির পরিবর্তনের কথা বলছি, বছরে একটা এ্যানুয়াল পরীক্ষা নিয়ে ছেলেদের মেরিট জাজ্ করা যায় না। তাহলে গ্রাজুয়েশনের পর একটি পরীক্ষায় ৩০টা প্রশ্নের উত্তর দিয়ে দেবার পর সমাজের শ্রেষ্ঠ পদের অধিকারী হবেন কেন? সামাজিক ন্যায়বিচারে দেখতে গেলে এটা কিন্তু ঠিক নয়। তাই আজকে আমি বলব আজকে এই যে ডাক্তাররা নেমেছেন, ইঞ্জিনীয়াররা নেমেছেন, আগামী দিনে দমকল কর্মীরা নামবেন আগামী দিনে পুলিশ বাহিনী—একটা বাহিনী, যেখানে ৪৫ হাজার লোকে ১০৫ টাকার বিনিময়ে কাজ করছে, তাদের কথা বহুদিন ধরে বলা হচ্ছে, অনেক লোককে ছাঁটাই পর্য্যন্ত করা হয়েছে পুলিশ ডিপার্টমেন্ট থেকে, হোমগার্ডের লোকেদের—এখন তাদের বলা হচ্ছে তোমরা ১০৫ টাকার বিরুদ্ধে আন্দোলনে নামছ, কিন্তু এটা পুলিশ সার্ভিস, তোমরা নামবেনা, তোমাদের অধিকার নেই আন্দোলনে নামবার। আন্দোলনে তারা নামবেনা, অথচ তাদের কথা শুনবেন না, তাহলে তাদের কি হবে? এবিষয়ে বিধানসভায় বলেছি, মন্ত্রিসভার কাছে জানিয়েছি, প্রতিটি জায়গায় জানিয়েছি। নামলেই কিন্তু অপরাধ, তাই আজকে এই জিনিষ এই দৃষ্টিভংগী দিয়ে না দেখে যদি সামাজিক ন্যায়বিচারের দৃষ্টিভংগী দিয়ে বিচার করেন তাহলে আমি মনে করি এই সমস্যার খুব শীঘ্র সমাধান হয়ে যাবে, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Satya Ranjan Bapuli:**

মিঃ স্পীকার স্যার, আবদুল বারি বিশ্বাস আজকে পশ্চিমবাংলার জনজীবন যে স্তব্ধ হতে বসেছে সেই সম্পর্কে চিন্তা করে এই হাউসে একটা প্রস্তাব রেখেছেন। আমি এই সম্পর্কে কয়েকজন সভ্যের বক্তব্য শুনলাম, কিন্তু একটা কথা আমি চিন্তা করছি যে আজকে যারা প্রশাসনের সবচেয়ে উচ্চস্তরে বসার জন্য দাবী রাখছেন তাদের শৃংখলাবোধ কোথায়, তাদের মধ্যে লয়্যালিটি কোথায়? আজকে যারা বড় বড় চীফ ইঞ্জিনীয়ার আছেন, বড় বড় ডাক্তার বাবুরা আছেন তারা আজকে সাব-এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ার থেকে আরম্ভ করে একদম নিম্নতম কর্মচারীর সঙ্গে একসাথে সংগ্রাম শুরু করে দিয়েছেন। আমরা বা পশ্চিমবাংলার মানুষ কি বিশ্বাস করবে যে এতে শাসনযন্ত্র ভাল হবে? আমরা কি বিশ্বাস করব যে এদের সেক্রেটারী দিলেই সমস্যার সমাধান হবে? পশ্চিমবাংলার আর্থিক বৎসর যখন শেষ

হতে চলেছে সেসময় এরকম ধরণের আন্দোলন করা সম্ভব কিনা তা পশ্চিমবাংলার মানুষ হয়ে বিশ্বাস করি না। সরকার যখন বিপদের মধ্যে দাঁড়িয়ে, চারদিকের মানুষ যখন অভাব অভিযোগের মধ্যে ছটফট করছে তখন ২-৩ হাজার টাকা মাইনে যাঁরা পান তাঁরা রাস্তায় নামলেন কিসের জন্য না মর্য্যাদার জন্য। এই মর্যাদার লড়াইয়ে ৪½ কোটি মানুষের ভবিষ্যৎ নষ্ট হবে এবং ৪½ কোটি মানুষের জীবন নিয়ে যাঁরা ছিনিমিনি খেলছেন তাঁরা কিছুতেই তাদের শুভেচ্ছা পেতে পারেন না। সরকার অত্যন্ত সহানুভূতির সঙ্গে তাঁদের সঙ্গে আলোচনা করেছেন, তাঁদের দাবী বিচারবিবেচনা করেছেন এবং তাঁদের পথ খোলা আছে। তাঁদের যোগ্যতা থাকলে সে ডাক্তার, ইঞ্জিনীয়ার, বা আই, এ, এস, অফিসার হোক তিনি সেখানে যেতে পারবেন। কিন্তু তাই বলে কোটি কোটি টাকা খরচ না হয়ে ফিরে যাবে, চিকিৎসার অভাবে হাসপাতাল শূন্য হয়ে যাবে, এটা আমি বিশ্বাস করিনা। পশ্চিমবাংলায় এই প্রগতিশীল সরকার নানারকম কাজ করার সুযোগ পেয়েছে, কিন্তু তাঁদের কাজের প্রথম পদক্ষেপেই এই আঘাত হানা হয়েছে। আজ তাঁদের দাবী যত বড়ই হোক মুখ্যমন্ত্রীর কথা বিশ্বাস করে তিনি যে ফরমূলা দিয়েছেন সেই ফরমূলাকে স্বীকার করে নিয়ে তারা কাজে যোগ দিত এবং তারপর বিধানসভায় তাঁদের দাবী আমরা আলোচনা করতাম। কিন্তু আজ গলায় একটা হাত ও পায়ে আর একটা হাত রেখে পশ্চিমবাংলার মানুষের ভাল হবেনা।

**Srimati Illa Mitra :**

স্যার, মাননীয় সদস্য আবদুল বারি সাহেব বলেছেন যে ডাক্তার ও ইঞ্জিনীয়ারদের কর্মবিরতির ফলে সমস্ত উন্নয়নমূলক অগ্রগতি আজ স্তব্ধ ও কর্মোদ্যম ব্যাহত হতে চলেছে এর থেকে বোঝা যাচ্ছে যে উন্নয়নমূলক কাজে ডাক্তার ও ইঞ্জিনীয়ারদের অবদান কতখানি। এদের কর্মবিরতির আজ ২২ দিন হল, কিন্তু এখন কোন স্পষ্ট সমাধান আজও হল না এটা একটা উদ্বেগের বিষয় বলে আপনার সামনে এদের আন্দোলন সম্পর্কে কয়েকটা কথা বলতে চাই। কয়েকদিন আগে ডাঃ গোপালদাস নাগ মহাশয় ওই আন্দোলনের উপর এই সভায় যে বিবৃতি দিয়েছিলেন তাতে তিনি এদের কনফেডারেশন-এর মূল দাবীগুলির উল্লেখ করেছিলেন। তাদের তিনটি দাবীর কথা সকলে জানেন। প্রথমে সরকারী টেকনিক্যাল, মেডিক্যাল বিভাগে বা অনুরূপ আধা-সরকারী সংস্থার সর্বোচ্চ পদে টেকনিক্যাল ও মেডিক্যাল অফিসার নিয়োগ।

[2—2-10 p.m.]

দ্বিতীয়তঃ এইসব বিভাগে বা সংস্থার সেক্রেটারিয়েটের পুনর্বিন্যাস এবং সেগুলির সকল গুরুত্বপূর্ণ পদে টেকনিক্যাল মেডিক্যাল অফিসার নিয়োগ। তৃতীয়তঃ টেকনিক্যাল মেডিক্যাল অফিসারদের সঙ্গে প্রশাসনিক শাখার আই, এ, এস, অফিসারদের সর্বস্তরের বেতন ও মর্যাদার সমতা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দাবীগুলি কি নতুন কিছু? না কি ডাক্তার ইঞ্জিনীয়ারদের মস্তিষ্ক প্রসূত কোন উদ্ভট পরিকল্পনা? না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই মনে আছে যে এই দাবীগুলিই বারবার ধ্বনিত হয়েছে আমাদের মাননীয় প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর বক্তৃতায়, প্রশাসনিক সংস্কার কমিশনের রিপোর্টে, তৃতীয় বেতন কমিশনের মাননীয় সদস্যবৃন্দের বক্তব্যে। প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ১৯৬৭ সালের নভেম্বর-এ সরকারী নীতি নির্ধারক এক বক্তৃতায় বলেছিলেন এটা একটা অদ্ভুত ব্যাপার যে সবচেয়ে বড় ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা যারা নিজ বৃত্তিতে সর্বোচ্চ স্থান পেয়েছেন এবং যাঁরা মানুষের প্রাণ বাঁচান অথবা দেশের স্থায়ী সম্পদ সৃষ্টি করেন তাঁরাও সরকারের সেক্রেটারীয়েটের সমান বেতন ও মর্যাদা পাবার কথা ভাবতেই পারেন না। আমাদের দেশের সবচেয়ে প্রতিভাবান তরুণ তরুণীরাই ইঞ্জিনীয়ারিং অথবা চিকিৎসা বিজ্ঞানকে বৃত্তি হিসাবে বেছে নেন। তারা সরকারী চাকরিতে এলে খুব অল্পদিনের মধ্যেই সাধারণ প্রশাসকদের মুঠোর মধ্যে গিয়ে পড়েন। এই ব্যবস্থা পাল্টানো দরকার এবং সেই চেষ্টাই আমি করছি। মানুষের কল্যাণ এবং অর্থনৈতিক উন্নতিতে কারো অবদান শাসন ব্যবস্থায় অবশ্যই প্রতিফলিত হওয়া চাই। কনফেডারেশানের মূল দাবিগুলি আর একবার দেখলেই

বুঝাতে পারবেন ডাক্তার ইঞ্জিনীয়ারগণ ঠিক এই কথাই বলছেন, প্রধানমন্ত্রীর নীতিকেই তারা আমাদের সরকারের কাছে তুলে ধরছেন রূপ দেবার জন্য---এতাবতকালের অসম্পূর্ণ অথচ অতি প্রয়োজনীয় একটি প্রশাসনিক সংস্কারের জন্য শাসন কাঠামোর যে সংস্কার ছাড়া আমলাতান্ত্রিক আধিপত্যের অবসান ঘটান যাবে না যার সঙ্গে দেশের সমস্ত হিতকর ও উন্নয়নমূলক কাজের ভবিষ্যত অঙ্গাঙ্গীভাবে জড়িত এবং এ সংস্কার না করলে দেশের স্বাধীনতা দেশের মানুষের কাছে একেবারে অর্থহীন হয়ে থেকে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশের শাসকগোষ্ঠী তথা কংগ্রেস দলের নির্বাচন ইস্তাহারগুলি এ কথাই বারংবার ঘোষণা করেছে---প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার ১৭ দফা দাবীর মধ্যেও এ বক্তব্যের প্রতিধ্বনি ছড়িয়ে রয়েছে। তাই বলতে চাই দেশের উন্নয়নের স্বার্থে মানুষের কল্যাণের স্বার্থে ডাক্তার ইঞ্জিনীয়ারগণের এই দাবীপূরণের ব্যাপারে সরকারী টালবাহানা দীর্ঘসূত্রতা গভীর পরিতাপের বিষয়। জনসাধারণের স্বার্থের কথা মনে রেখেই ডাক্তাররা জরুরী রোগী চিকিৎসার ব্যবস্থা এবং পথিপার্শ্বস্থ চিকিৎসাকেন্দ্র চালু রেখেছেন এবং বিদ্যুত উৎপাদন, দুগ্ধ ও পানীয় জলের ব্যবস্থা সহ অন্যান্য অত্যাবশ্যক প্রকল্পগুলি চালু রেখেছেন তারজন্য সভার পক্ষ থেকে আমি কনফেডারেশনের নেতৃবৃন্দকে সাধুবাদ জানাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৭ই মার্চ মুখ্যমন্ত্রীর ঘোষণা সত্ত্বেও এই কর্মবিরতি আন্দোলন অবসানের কোনও লক্ষণ দেখা যাচ্ছে না। নীতিগতভাবে মেনে নিলেও কার্যক্ষেত্রে সরকারী সিদ্ধান্ত বেতন মর্যাদা ও দায়িত্বের প্রশ্নে কনফেডারেশনের দাবীগুলি পূরণের ব্যাপারে একটুও অগ্রসর হতে পারেনি। প্রশাসনের আমলাতান্ত্রিক নাগপাশ থেকে মুক্ত হয়ে দেশের উন্নয়ন প্রচেষ্টাকে গতিশীল ও ফলপ্রসূ করার জন্য ডাক্তার ইঞ্জিনীয়ারদের এই প্রচেষ্টা রাজ্য সরকার এগিয়ে নিয়ে যাবেন এই আশা দেশবাসী নিশ্চয়ই তাদের সরকারের কাছে করবেন। প্রশাসনিক কাঠামোর গণতন্ত্রীকরণ জাতীয় স্বাধীনতার পক্ষে অপরিহার্য। তাই সরকারী ইঞ্জিনীয়ার, ডাক্তারদের এই আন্দোলন জাতীয় স্বাধীনতার স্বার্থে গণতন্ত্রের স্বার্থে, কংগ্রেস সমেত সমস্ত গণতন্ত্রী দল ও দেশপ্রেমী মানুষের স্বার্থে। তাই আমি সরকারকে অনুরোধ করব দেশের সার্বিক উন্নতির প্রয়োজনে এই দাবীগুলি অবিলম্বে মেনে নেওয়া দরকার পরিস্থিতি আরও অবনতি হবার আগে। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই, মন্ত্রিমহাশয়রা কি বলতে পারেন অর্থনীতিবিদদের সাহায্য গ্রহণ করা হয় কেন? একটা কারখানা প্রতিষ্ঠার জন্য ইঞ্জিনীয়ারদের ডাক পড়ে কেন? শ্রমবিভাজনের উপর ভিত্তি করে যে বিশেষ বৃৎপত্তির জন্ম হয়েছে তা সমাজের অগ্রগতির লক্ষণ। সেই স্বাভাবিক এবং বাস্তবধর্মী গতিকে ডি, আই, আর-এর দ্বারা গতিরোধ করা অসম্ভব। যাঁরা এই অসম্ভব কাজে ব্রতী হয়েছেন তাঁরাই তাঁদের দায়িত্বহীনতার জন্য রোগীদের অসুবিধা সৃষ্টি করাচ্ছেন এবং ক্ষোভ সৃষ্টি করছেন। এরজন্য ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা দায়ী নয়। সরকার বিশেষজ্ঞদের স্বীকার করবেন, তাদের কাজেও ব্যবহার করবেন কিন্তু বিভাগীয় ক্ষেত্রে তাঁদের প্রবেশ নিষিদ্ধ করবেন এমন অবাস্তব এবং ভ্রান্ত চিন্তাধারা আমলাতান্ত্রিক মনোভাব এবং সনাতন আমলাতন্ত্রের জন্য দরদের পরিচয়। ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা বেতন বৃদ্ধির জন্য কর্মবিরতি করেননি। তাঁরা যে দাবী উপস্থিত করেছেন তার মূল নীতি হচ্ছে টেকনিক্যাল অফিসাররা বিভাগীয় কাজ ভাল বোঝেন এবং সম্পাদনও করতে পারেন ভালভাবে। এটাকে স্বীকার করতে হবে এবং সেইভাবে বিভাগীয় শাসন কার্যের মধ্যে পরিবর্তন সাধন করতে হবে এবং সনাতনি আমলাতান্ত্রিক ব্যবস্থার পরিবর্তন করতে হবে। সরকার অবিবেচনা-সুলভ পথ পরিত্যাগ করে সুবুদ্ধির পরিচয় দেবেন বলে আশা করি। এই রাইটার্স বিল্ডিংস তৈরী হয়েছিল ইংরেজদের আমলে। পরাধীন ভারতবর্ষে বিলেত থেকে আমদানী করা সর্ব বিশারদ সিভিলিয়ানদের দিয়ে, লক্ষ্য দেশের সম্পদ শোষণ করে বিদেশে নিয়ে যাওয়ার জন্য আর আইন শৃঙ্খলা বজায় রাখার জন্য। যার উদ্দেশ্য ছিল দেশের জনগণকে শৃঙ্খলিত করে রাখা। ইংরাজী শিক্ষা ব্যবস্থা চালু হয়েছিল এইসব কাজে সহযোগী কেরাণী তৈরীর উদ্দেশ্যে। এখন আর সেদিন বা সে জমানা নেই। জনগণ আজ শিক্ষিত হচ্ছে, জাতির সম্পদ, স্বাস্থ্য, কল্যাণ সৃষ্টির মানসে। জনগণের চাহিদা আমরা জানি। তাই আজ কল্যাণব্রতী রাষ্ট্র কাঠামো পরিবর্তন সাধন না করা দেশদ্রোহীতার সামিল। একথা স্মরণ করিয়ে দেয়া অপেক্ষা রাখেনা। কাজেই আমি স্মরণ করিয়ে দিতে চাই যে অবিলম্বে সরকার এর সুষ্ঠু সমাধানের দিকে এগিয়ে আসুন। অধ্যক্ষ মহাশয়, আর একটি বিষয়ে

এই প্রসঙ্গে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল স্বাস্থ্যমন্ত্রীর একটি বিবৃতি এই সভায় বিলি করা হয়েছে। এখানে পে স্কেল ইত্যাদি দিয়েছেন। পে স্কেলের সম্বন্ধে আমার কোন ধ্যানধারণা নেই, সেটা কনফেডারেশনের নেতৃবৃন্দের সঙ্গে সরকার আলোচনার মাধ্যমে মীমাংসায় আসবেন---সেই বিষয়ে আমার কিছু বলার নেই। কিন্তু আমার বক্তব্য হচ্ছে এই সভায় যে ভ্রান্ত ধারণা এবং অসত্য তথ্য পরিবেশন করা হয়েছে তার একটা নজির আপনার কাছে উপস্থিত করছি। স্বাস্থ্যমন্ত্রীর বিবৃতি এই সভায় যা বিলি করা হয়েছে তার পাঁচ পাতায় আছে

Statement showing additional financial implications for the introduction of intermediate selection grade.

[ 2-10 - 2-20 p.m. ]

এখনই ৩৪৫ টাকা করে মাসে প্রতি মাসের হিসাবে ৫০০ জনের জন্য বছরে সরকারের ২০ লক্ষ ৭০ হাজার টাকা খরচ হবে। এই বিবৃতি অসত্য, জনসাধারণকে বিভ্রান্ত করার জন্য একথা বলা হয়েছে---প্রথমতঃ আমি জানতে চাই এই ৩৪৫ টাকা সংখ্যাটি স্বাস্থ্যমন্ত্রী কোথা থেকে পেলেন? বর্তমানে বেসিক গ্রেডের বেতন হচ্ছে ৪৫০ টাকা এবং বছরে ইনক্রিমেন্ট ২৫ টাকা---৮০০ টাকার পরে বছরে ইনক্রিমেন্ট ৩০ টাকা এবং শেষ সীমা ৯৫০ টাকা একসিটিং কেডার বলছেন ৫০০ বেসিক গ্রেডে থাকার ১০ বৎসর পরে শতকরা ১০ ভাগ ডাক্তার ইন্টারমিডিয়েট সিলেকসন গ্রেডে উন্নীত হবেন এবং ৭৪০ টাকা পাবেন। বর্তমানে গ্রেডের ১০ বৎসর পরে যে কোন ডাক্তার পাবেন ৭২৫ টাকা সাধারণভাবে। আর স্বাস্থ্যমন্ত্রীর ঘোষণা হচ্ছে ৭৪০ টাকা অর্থাৎ ১৫ টাকা বেশী, তার অর্থ ৫০০ জন মানথলি ১৫ টাকা অর্থাৎ ৭,৫০০ টাকা, বছরে ৯০,০০০ টাকা। অথচ তিনি দেখিয়েছেন ২০ লক্ষ ৭০ হাজার টাকা এডিসন্যাল খরচ হবে। দ্বিতীয়তঃ তিনি বলেছেন এই রকম ক্যাডার ৫০০ জন আছে এইকথা সত্য নয়। ৫০০ জন এবং ৬০০ জন আছেন। ঐ ৬০০ জন ১২ বছর থেকে ১৮ বছর কাজ করছেন, যাদের বেতন ৭৪০ এর বেশী হয়ে গেছে, কাজেই কোন সুবিধা পাচ্ছেনা। সুতরাং আমি মন্ত্রী মহাশয়কে চ্যালেঞ্জ করছি তিনি এখানে বিকৃত তথ্য দিয়েছেন এবং আমি প্রিভিলেজ কমিটিতে এটা রেফার করতে চাই। শেষ কথা যেটা আমি বলতে চাই এই কনফেডারেশনের নেতৃস্থানীয় ব্যক্তিদের সঙ্গে বসে একটা সুষ্ঠু মীমাংসা করুন এবং তা যদি না করেন তাহলে এর সমস্ত দায়িত্ব সরকারের উপর বর্তাবে এবং এই অবস্থার আরো অবনতি হবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Sari Bijoy Singh Nahar :**

মাননীয় স্পীকার মহাশয়, যখন এখানে ইংরাজ রাজত্ব ছিল তখন তাদের শাসন চালাবার জন্য তারা যে যন্ত্র তৈরী করে এই আই, সি, এস-দের তৈরী করেছিল যাতে কোনরকম ভাল কাজ না হয় ফাইলে কোন কাজ না হয় এটা লিখবার জন্য তারা এইসব অফিসারদের তৈরী করেছিল, তাদের শাসন ব্যবস্থায় রাখবার জন্য। আজকেও সেইরকম অবস্থা চলেছে, স্যার। আপনি নিশ্চয় জানেন এবং আপনারও অভিজ্ঞতা আছে যে কোন মঙ্গলের কাজ করবার প্রস্তাবনা থাকলে আমাদের যে রীতি ধারা চলছে তাতে অফিসাররা কেবল ভুল বের করেন, এই হচ্ছে অসুবিধা। এই অসুবিধা কি করে দূর করা হবে তার কোন বলার ব্যবস্থা হয়নি, সেইজন্য এটা আমুল পরিবর্তনের দরকার। এই পরিবর্তনের জন্য ডাক্তার, ইঞ্জিনীয়াররা ইত্যাদি তারা দাবী করেছেন যে আমাদের উপর দায়িত্ব দাও আমরা ভাল ব্যবস্থা করবো। তারা দায়িত্ব চাইছেন, দায়িত্ব দেবেন কিনা সরকার বিবেচনা করবেন। এটা শুধু পশ্চিমবঙ্গের সরকারের বিবেচনার বিষয় নয়, এটা ভারত সরকারের বিবেচনার বিষয়। এই ব্যবস্থার আমূল পরিবর্তন না হলে শুধু পশ্চিমবঙ্গে পরিবর্তন হলে কি হবে আমি জানিনা। এবং এটা করাও উচিত কিনা সেটাও জানিনা। কতটা ক্ষমতা এদের অদল বদল করা দরকার হবে সেটাও বলা শক্ত। সমস্ত ব্যপারটা পরীক্ষা নিরীক্ষা করে দেখা দরকার তবে একটা কথা বলব ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে তিনি এটা পরিবর্তন করেছিলেন।

ডাঃ ডি. এম. সেনকে তিনি বসিয়েছিলেন শিক্ষা বিভাগের সর্বোচ্চ পদে। তিনি আই. সি. এস. কিম্বা এই. এ. এস. ছিলেন না। তিনি শিক্ষাবিদ ছিলেন, তাঁকে শিক্ষা দপ্তরের সেক্রেটারী করে ছিলেন। ডাঃ চক্রবর্তীকে তিনি বসিয়েছিলেন স্বাস্থ্য বিভাগের সর্বোচ্চ পদে। তিনিও আই. এ. এস. ছিলেন না। সেইরকম যদি কাউকে পাওয়া যায় তাহলে আমি মনে করি আমাদের সরকার নিশ্চয় তাদেরও বসাবেন। কিন্তু আজকে যে উচ্চপদস্থ ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা যে পথে নেমেছেন, লড়াই-এর যে পথ ধরে তারা চলছেন, আজকে সে পথ পচে গেছে। কিন্তু আজকে যে উচ্চপদস্থ ডাক্তার এবং ইঞ্জিনীয়ার যে পথে নেমেছেন, যে পথ বহুদিন ধরে চলে আসছে, আজকে পচে গিয়েছে রাস্তায় বেরনো, এই পচা পথ মানুষ আজকে বিশ্বাস করেনা। এতে কোনদিন মঙ্গল হয়না, লড়াই হয়, ধ্বংস হয় আর কিছু হয়না। ইলা মিত্র মহোদয়া খুব বড় করে বক্তৃতা করলেন সমর্থন করে, আমি তাঁকে নিবেদন করবো আজকে এসপ্লানেডের মোড়ে যান ওখানে স্ট্রাইক রোজ হচ্ছে মানুষ হেঁটে যায় তাদের দিকে কেউ তাকিয়েও দেখেনা। স্ট্রাইক চিৎকার বন্ধ হচ্ছে, কোন কাজ এগুচ্ছেনা, প্রডাকশন হচ্ছেনা, কোন দুঃখ দারিদ্র মানুষের দূর হচ্ছেনা। যারা যে পথে নেমেছেন, আমি মনে করি যে কোন দায়িত্বশীল পদের লোক এই পথে নামতে পারেনা। একটি ডাক্তার তিনি রোগীর চিকিৎসা করবেন, তিনি সেইখানে বিশেষজ্ঞ, তাঁকে যদি বলি যে হাইকোর্টে গিয়ে ওকালতী করুন তিনি পারবেন কি? পারবেন না। তাদের ঠিক এই অবস্থা আজকে হয়েছে। তাদের নিজেদের যে কাজ, ইঞ্জিনীয়ারদের কাজই হোক, ডাক্তারের কাজই হোক, তিনি তা [illegible] বোর্ডিংনেতাও [illegible] লেখক [illegible] করে আন্দোলন করে রাস্তায় বসেছেন। এটা [illegible] উচিত নয়। আমি নিবেদন করবো—সময় বেশী নেই, অল্প সময় দিয়েছেন, আমি নিবেদন করবো, সরকারের কাছে সরকার বরাবর বলে চলেছেন, এই বিষয় যখনই চোখে এসেছে তখনি সঙ্গে সঙ্গে ডিসাইড করা উচিত, যে কথা মাননীয় লক্ষ্মীকান্ত বসু বলেছেন যে অনেক সময় অনেক কথা উঠেছে চারিদিকে আজকে বিভ্রান্তি, গণ্ডগোল সৃষ্টি হচ্ছে এটাকে ▶ গোড়াতেই শক্ত হাতে দমন করা না যায়, একটা ব্যবস্থা যদি গ্রহণ করা না যায় তাহলে এই আন্দোলন হবে। কিন্তু এই আন্দোলন কেন হবে? আজকে যে সরকার এখানে গঠিত হয়েছে, জনগণের সরকার, মানুষের সেবা করবার জন্য এই সরকার, এই সরকার কেন তাদের আন্দোলনের পথে নামতে দেবেন এটা আজকে বিচার করে দেখার দরকার আছে। একটা দরখাস্ত এলো ফেলে রেখে দিলাম। করতে হয় তো একটা বিভাগ করুন তারা প্রত্যেকটা দরখাস্ত দেখে তাড়াতাড়ি ব্যবস্থা নেবেন। মানুষকে, কোন সংগঠনকে, কোন দলকে রাস্তায় নামতে দেবেননা, এটা অন্যায় হয় তাদের ব্যবস্থা করবেন, না হয় বলে দেবেন হবেনা, সম্ভবপর নয়, তোমরা ভুল পথে নেমেছো। আমি নিবেদন করবো ডাক্তারদের কাছে ইঞ্জিনীয়ারদের কাছে এবং যারা যারা উচ্চপদস্থ কর্মচারী এইভাবে এসেছেন তাঁদের কাছে নিবেদন জানাই যে অনুগ্রহ করে এ পথ ছেড়ে দেন, আপনারা গণতান্ত্রিক পথে চলুন, আপনাদের কথা সরকারের কাছে বলবার জন্য যে ব্যবস্থা আছে সেগুলি করুন। রাস্তায় বসে, জোর করে, চিৎকার করে যদি করা যায় তার রিঅ্যাকশন দেখা যাবে, সেটা বন্ধ করা যাবেনা যতই বক্তৃতা করুন তাদের কাছে নিবেদন করবো এবং সরকারকে বলবো যে আপনারা যদি ব্যবস্থা শক্ত হাতে না করতে পারেন, তাদের যদি এই অবস্থায় চলতে দিন তারপর যদি নিজেরা নতি স্বীকার করেন সরকার চলবেনা, অচল হয়ে যাবে।

**Shri Kumar Dipti Sen Gupta :**

মিঃ স্পীকার, স্যার, আজ যে আলোচনা সুরু হয়েছে তাতে সোসিয়ালিস্ট তিমিরবাবু বড়দের ▶ ভদ্রলোক হবার বাবু বিপ্লব যেভাবে সমর্থন করলেন, আমার ফরাসী দেশের কম্যুনিস্ট পার্টি একটা ভুল করেছিল, ভুল ব্যাখ্যার জন্য মার্কস সাহেব তিনি জীবিত ছিলেন, তিনি বলেছিলেন থ্যাঙ্ক গড, আই এ্যাম নট এ মার্কসিস্ট। আজকের দিনে তিমিরবাবুর একথা শুনে মনে হচ্ছে আজ যদি মার্কস সাহেব বেঁচে থাকতেন শুধু এই কথাটা বলেই খান্ত হতেন না তার সঙ্গে আরো একটু যোগ করতেন যে, ভগবান, ইহাদের ক্ষমা কর, ইহারা জানেনা যে ইহারা কি করিতেছে। আজকের দিনে টেকনোক্র্যাটরা যে আন্দোলন সুরু করেছে এবং সেটা যখন আমরা বিবেচনা করছি তখন আমি ভুলতে পারছিনা যে ময়ূরাক্ষী প্রজেক্টের

আন্দোলনে কোটি কোটি মানুষের ক্ষতি। এটাও খুব দুঃখের যে unless pressure is given no body moves.

এই যে চাপ এটা বন্ধ করা দরকার। আমি তারজন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে আবেদন জানিয়েছিলাম আপনার নেতৃত্বে ডাক্তার, ইঞ্জিনীয়ারদের ডাকুন, তাদের ডেকে সমাধান করুন, আর ঝুলিয়ে রাখবেন না। যারা মনে করেন আমাদের দেশের ডাক্তার, ইঞ্জিনীয়াররা সমাজবিরোধী, তাদের ডি, আই, আরে ধরা উচিত আমি অন্তর থেকে তার তীব্র প্রতিবাদ করি। এটা অত্যন্ত অন্যায় হবে সমাজবিরোধী বলা। তারা যদি ভুল করেন তাদের ভুল দেখিয়ে দিতে হবে। আজকে মুখ্যমন্ত্রী নেতৃত্ব দিন। স্বাস্থ্যমন্ত্রী এগিয়ে আসুন, সাহায্য করুন, ডাক্তার, ইঞ্জিনীয়ারদের ধর্মঘট মিটিয়ে দিন এবং এই ন্যায্য দাবী মেনে নিন।

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের বিতর্কের বিষয়বস্তু হল ডাক্তার-ইঞ্জিনীয়ারদের কর্ম-বিরতি এবং পশ্চিমবঙ্গে নৈরাশ্যকর অবস্থা। আমি ব্যক্তিগতভাবে এটা নিশ্চয় মনে করতে পারি যে ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা যারা নিজেদের বিভাগে দক্ষ, যারা পাহাড়ে, জঙ্গলে কাজ করেন, যারা নূতন সভ্যতার ইমারত তৈরী করছেন, যারা মানুষের প্রাণদান করছেন তাদের মর্য্যাদা স্বীকৃত হওয়া দরকার। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার সামনের সি, পি, আই বন্ধু এবং ওদিকে আর, এস, পি-র একজন মাননীয় সদস্য এবং আমরা সকলে কাদের দ্বারা এসেছি, কারা আমাদের পাঠিয়েছে, আমরা কাদের দ্বারা নির্বাচিত এবং এই যে লড়াই এর শহীদ কারা। কম্যুনিষ্ট পার্টি, না আর, এস, পি, না মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টি, না কংগ্রেস দল। আজকে এই লড়াইয়ের শহীদ পশ্চিমবঙ্গের ভবিষ্যত। কাশীকান্ত মৈত্রের ভাষায় হাসিম শেখ, রামা কৈবর্ত্ত এবং পঞ্চুর মিয়ার দল। কোটি কোটি টাকা পশ্চিমবঙ্গ থেকে ফেরত চলে যাচ্ছে। ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের এটাকে আমি বাবু বিপ্লব বলছি না। মর্য্যাদার জন্য লড়াই তারা করতে পারেন। কিন্তু মনুষ্যত্ববিহীন যে মর্য্যাদা তার কি কোন মূল্য আছে? আজকে যদি সোভিয়েত রাশিয়াতে কোটি কোটি মানুষের জীবন নিয়ে এইরকম চলতো, কি চীন, পোল্যান্ড, হাঙ্গেরীতে এই রকম ঘটতো সেখানের সরকার কি সহ্য করতেন? পৃথিবীর যে কোন গণতান্ত্রিক দেশে এ জিনিষ করতে পারতেন? পারতেন না। মাননীয় সদস্যা ইলা মিত্রের ভাই একজন ডাক্তার, গীতা মুখার্জীর ভাই একজন ডাক্তার। আজকে বিপ্লবের কথা বলা হয়, ভূমিহীন চাষীর কথা বলা হয়, কৃষকের কথা বলা হয়, আজকে যাদের মাইনে হাজার টাকা কি তার বেশি তাদের জন্য ওঁরা ওকালতি করছেন। ওরা কিন্তু ডাক্তার-ইঞ্জিনীয়ারদের কল্যাণের জন্য একাজ করছেন, না। যেন তেন প্রকারেণ রাজনীতিতে তারা নিজেদের মহিমাকে জাহির করতে চান। আজকে ডাক্তার, ইঞ্জিনীয়ারদের আবেদন করবো ইতিমধ্যে মুখ্যমন্ত্রী রাজ্যের ঘাড়ে কয়েক কোটি টাকা চাপিয়ে আজ তাদের সুবিবেচনার আশ্বাস দিয়েছেন।

[2-20 —2-35 p.m.]

তাদের দাবী তারা যে সচিবের মর্যাদা চান, তার ফয়সালা কিন্তু রাস্তায় দাঁড়িয়ে হওয়া উচিত নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাদের যে দাবী রয়েছে, তাদের যে যোগ্যতা রয়েছে সেই দাবী এবং যোগ্যতা স্বীকৃত হোক, তা কিন্তু মানুষের হাড় গুঁড়ো করে নয়, পশ্চিমবঙ্গকে ধ্বংস করে সেই মর্যাদা স্বীকৃত হতে পারে না। যখন ফ্যাসিস্ট শক্তি ইউরোপ আক্রমণ করেছিল, ফ্যাসিস্ট শক্তি সারা দুনিয়ায় গ্রাস সৃষ্টি করেছিল, তখন বিশ্বকবি রবীন্দ্রনাথ সভ্যতার সঙ্কট লিখেছিলেন। তিনি চোখের সামনে দেখেছিলেন বলীয়ানদের লালিত রোষ সাধারণ মানুষের বুকের উপর চেপে ধরেছে। আজ কিন্তু দেখছি হাজার হাজার হাসেম সেখ কৈবর্তের দল তাদের বাচ্চাকে কোলে নিয়ে হাসপাতাল থেকে ফিরে যাচ্ছে, স্ত্রী তার বাচ্চাকে ফিরিয়ে নিয়ে যাচ্ছে, মাকে ফিরিয়ে নিয়ে যাচ্ছে, তার ছেলে, বেড খালি পড়ে আছে। আজ চোখের সামনে দেখছি টেকনোক্র্যাটসদের জন্য মাঠে জল আসছে না। টেকনোক্র্যাটসরা আন্দোলন করেছেন, কলকাতার বুকে তারা ঝাণ্ডা উঁচিয়েছেন, তাদের দাবী তাদের সচিব

করে দিলেই সমস্যার সমাধান হয়ে যায়। আজকে এই অন্ধকারে আমরা আছি। আমি তাই মনে করি এই ধর্মঘট সভ্যতার সঙ্কট ডেকে এনেছে। আমি ডাক্তার এবং ইঞ্জিনীয়ার মহাশয়দের আবেদন করি পশ্চিমবঙ্গের জনসাধারণের পক্ষ থেকে, তাদের দাবী তো আংশিক স্বীকৃত হয়েছে, পূর্ণ দাবীর জন্য লড়াই করছেন, আপনারা অবিলম্বে কাজে যোগদান করুন এবং কাজে যোগদান করে আপনারা লড়াই করুন, আমরা আপনাদের সঙ্গে থাকবো। কবির কথায় বিশ্বাস করে মানুষ, অন্যায়ের পরাভবে চরমভাবে বিশ্বাস করা হবে বলে মনে করে— আমরা মনে করি ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের মনুষ্যত্ব ফিরে আসুক, মনুষ্যত্ব যদি না থাকে মর্যাদা কোনদিন আসতে পারে না। বন্দেমাতরম্।

**Shri Prodyot Kumar Mahanti :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে যে আলোচনা হচ্ছে সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং এই আলোচনা এমনই একটা স্তরে এসে দাঁড়িয়েছে যেখানে জাতির স্বার্থ জড়িত। টেকনোক্র্যাটসরা যে কর্ম বিরতি পালন করছেন আজকে তার অবসান হওয়া প্রয়োজন। ঠিক যে জাতীয় স্বার্থে টেকনোক্র্যাটস এবং ব্যুরোক্র্যাটসদের যে কনফ্রণ্টেসান হয়েছে, যে প্রিন্সিপ্যালের জন্য আজকে টেকনোক্র্যাটসরা কর্ম বিরতি করছেন সেই প্রিন্সিপ্যাল ঠিকমত বুঝে নিয়ে জাতীয় স্বার্থে সেই প্রিন্সিপ্যালের অবসান হওয়া দরকার। আমি এইজন্য বলছি মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে ইঞ্জিনীয়ার এবং ডাক্তাররা যে কর্ম বিরতি পালন করছেন তারজন্য দেশবাসীর জীবনে চরম দুঃখ-কষ্ট নেমে এসেছে এই কথা সত্য। সেই ডাক্তাররা কি এই কথা বলেছেন যে অজিত পাঁজা মহাশয় যেহেতু ডাক্তার নন অতএব তার কথায় তাদের ফাইন্যাল সে থাকবে না, তার কথা শুনে চলব না, এই কথা কি ডাক্তারবাবুরা একদিনও বলেছেন? আজকে ইঞ্জিনীয়ার সাহেবরা কি এই কথা বলেছেন যে, ভোলা সেন মহাশয় ইঞ্জিনীয়ার নন, তার কথা শুনে আমরা চলব না? আজকে কি ইলেকট্রিসিটি বোর্ডের ইঞ্জিনীয়াররা এই কথা বলেছেন যে, গনি খান চৌধুরী মহাশয় ইঞ্জিনীয়ার নন, তার কথা শুনে আমরা চলব না? এই কথা তো তারা বলেন নি। এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির যে প্রিন্সিপ্যাল সেই প্রিন্সিপ্যাল তারা কার্যক্ষেত্রে প্রতিষ্ঠা চান। তাই তারা বলছেন যে জনসাধারণের যারা রিপ্রেজেনটেটিভস হয়ে এসেছেন, যারা মন্ত্রী হয়েছেন, তাদের টেকনিক্যাল কোয়ালিফিকেসন থাকুক বা না থাকুক পলিসি মেকিং-এর ব্যাপারে নিশ্চয় ফাইন্যাল সে থাকবে। কিন্তু সো ফার এ্যাজ ইমপ্লিমেন্টেশন, সো ফার এ্যাজ এক্সিকিউসন— ডাইরেকট মিনিষ্টার যে পলিসি করে দেবেন, তার ইমপ্লিমেনটেশন করার ব্যাপারে—সো ফার এ্যাজ দি টেকনিক্যাল ম্যাটার ইজ কনসানর্ড, তার ফাইন্যাল সে থাকবে তাদের হাতে যারা টেকনোক্র্যাটস। অতএব মাঝখানে এই যে ব্যুরোক্র্যাসি, সেই ব্যুরোক্র্যাসির অবসান ঘটাতে চাচ্ছেন আজকে জাতির স্বার্থে। আজকে এ, আর, সির ভলিউমিনাস রিপোর্ট বেরিয়েছে, আমি তারমধ্যে না গিয়ে খালি একটা ফ্রিকোয়েন্ট সাজেসান বলে যেতে চাচ্ছি—

the preference for the general should give place to preference for those who have acquired competence in concerned field.

**Mr. Speaker** : Hon'ble members, as the mikes are not in operation, I adjourn the House for 15 minutes.

(At this stage, the House was adjourned for 15 minutes)

**(After adjournment)**

[2-35—3-25 p.m. including Adjournment]

**Mr. Speaker** : Honourable members, it is unfortunate that we cannot proceed with our business as there is no power till now. As our mikes are not in operation, lights are not in operation, machineries are not in operation, the House stands adjourned for half an hour.

(At this stage the House was adjourned for half an hour)

[3-25—3-35 p.m.]

**(After adjournment)**

**Mr. Speaker :** Shri Pradyot Kumar Mahanti to continue.

**Shri Prodyot Kumar Mahanti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ, আর, সি যে রিপোর্ট দিলেন সেই রিপোর্টের সঙ্গে যে প্রিন্সিপ্যালের কথা বললেন সেই প্রিন্সিপ্যালে তাদের দাবীতে টেকনোক্র্যাটসরা কি বলছেন? তারা বলছেন

The talents in specialised branches should be given complete freedom and entrusted with the responsibility in the sacred cause of Nation building

আজকে এই এ, আর, সি'র রিপোর্ট এবং টেকনোক্র্যাটদের যে দাবী সেই দাবী বিবেচনা করে আমাদের সিদ্ধার্থ শঙ্কর রায় মন্ত্রিসভার মুখপাত্র হিসাবে সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় সেভেন্থ মার্চে যা ঘোষণা করেছিলেন সেই ঘোষণার যদি দু'একটা লাইন পড়া যায় তাহলে দেখা যাবে যে এই যে দাবী বা যে প্রিন্সিপ্যালের কথা বলেছিলেন সেকথা বিবেচনা না করে কেবলমাত্র গা বাঁচাবার উদ্দেশ্যে এবং যে ব্যুরোক্র্যাটিক এম্পায়ার, যে ব্যুরোক্র্যাসি সাম্রাজ্য সেই সাম্রাজ্যকে ভাঙ্গতে ব্যর্থ হয়ে সিদ্ধার্থ শঙ্কর রায়ের মন্ত্রী সভা শুধু গা বাঁচাবার জন্য একটা লাইন বলে দিলেন

The Government may in technical departments consider technocrats also for the appointment to the post of such and such.

বলতে পারলেন না ব্যুরোক্র্যাসির জন্য, সেই ব্যুরোক্র্যাটিক চক্রের জন্য বলতে পারলেন না যে

Exclusively technocrats should be considered for the appointment to the post of such and such in the departments of Education, Industry, State Electricity Board, P.W.D. and Medical.

এই সমস্ত বলতে পারলেন না, ব্যুরোক্র্যাসির গায়ে হাত দিতে সাহস হলনা। একথা শুধু আমি বলছি না, এ, আর, সি'র রিপোর্ট যদি দেখা যায় তারমধ্যে এটা আছে

The reforms we have suggested are bound to raise resistance from those who are adversely affected. Resistance from within the service is very difficult to deal with

শেষে বলেছেন

After all Government is primarily meant to serve the people and not the Government as such.

অতএব আজকে যদি জাতির স্বার্থে, আজকে টেকনোক্র্যাটরা যে দাবী তুলেছেন সেই দাবীর মধ্যে আমি ডিটেইলস্ যেতে চাইনা আমি যতদূর বুঝেছি তাদের মধ্যে আর্থিক ফিনান্সসিয়াল ইমপ্লিকেশান-এ তারা কতটা দেন্য। গৌণ হচ্ছে প্রিন্সিপ্যাল, সেই ব্যুরোক্র্যাটিক যে ফ্রেমওয়ার্ক, এই যে স্ট্রাকচার এই স্ট্রাকচারের আমূল পরিবর্তন হবে কি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে একটা দেশের এ্যাডমিনিস্ট্রেশনের স্ট্রাকচার তৈরী হয়, কিসের জন্য, কি দৃষ্টি রেখে। ন্যাশনাল পলিসি অব দি নেশন। ন্যাশনাল ফিলজফি, সেই ফিলজফিকে লক্ষ্য রেখে এ্যাডমিনিস্ট্রেশনের স্ট্রাকচার তৈরী হয়, বিভিন্ন দেশে তাই হয়েছে এবং আজকে ভারতবর্ষে ২৫ বছর স্বাধীন হয়ে যাবার পরেও বিভিন্ন টেকনোক্র্যাটদের কথা নয়, জাতীয় নেতৃবৃন্দ যাঁরা এ্যাডমিনিস্ট্রেশন চালিয়েছেন, যাঁরা জাতির স্বার্থ রক্ষার দিকে তাকিয়ে, পদে পদে যে অসুবিধার সম্মুখীন হয়েছেন, সেই অসুবিধার কথা বিবেচনা করে ১৯৬৭ সালে যে এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন বসানো হয়েছিল এবং যার রিপোর্ট বেরোল ১৯৬৯ সালে, সেই রিপোর্টের ভিত্তিতে তারা বলেছিলেন যে এই জিনিসের পরিবর্তন হওয়া দরকার। এই পরিবর্তন কোথায় করেছেন —দি ক্লাসিক্যাল সিটেডাল অব দি জেনারেল সিভিল সার্ভিস---যা আমরা ইউ, কে'তে দেখি,

সেখানেও ফুলটন সাহেবের নেতৃত্বে যে কমিশন হয়েছিল সেই কমিশনে তারা বলেছিলেন যে ওভারঅল এ্যাডমিনিস্ট্রেশনে চেঞ্জ আনতে হবে এবং তাকে ফুলটন সাহেব একটা কথা বলেছিলেন

The cult of generalist is obsolete at all levels, in all parts of the service.

আজকে ইংলন্ডের মত জায়গায়, ইউ, কে'র মত জায়গায়, ইউ, এস, এ'তে যেখানে টেকনোক্র্যাটদের সুপ্রিম্যাসি দেওয়া হচ্ছে। সুতরাং আজকে ভারতবর্ষের স্বার্থে ইন্ডিয়া নিড্‌স মেরিটোক্র্যাসি, ইন্ডিয়া নিড্‌স টেকনোক্র্যাসি, নট ব্যুরোক্র্যাসি। আজকে যদি পশ্চিমবঙ্গের সিদ্ধার্থ শঙ্কর রায়ের মন্ত্রী সভা---আজকে ভারতবর্ষের অন্যান্য প্রদেশের কথা ছেড়ে দিলাম, এই প্রদেশ আজকে পায়নিয়ার হোক, আজকে এই প্রিন্সিপ্যালকে এস্টাবলিশ করুন। ইঞ্জিনীয়ার এবং ডাক্তারদের একটা সুষ্ঠু সমাধানের চেষ্টা করুন এবং পশ্চিমবঙ্গকে দুর্ভোগের হাত থেকে রক্ষা করুন, এই আবেদন আপনার মাধ্যমে সিদ্ধার্থ শঙ্কর রায়ের মন্ত্রী সভার কাছে রাখতে চাইছি।

**Shri Bholanath Sen :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যতক্ষণ ধরে এই হাউসে আলোচনা শুনছিলাম, তার প্রতি মুহূর্তে আমার মনে হচ্ছিল যে আসল ঘটনা সম্বন্ধে এই হাউসের সদস্যরা অবগত নন। তা নাহলে যে সমস্ত প্রশ্ন তিমিরবাবু রাখলেন এখানে, সেইগুলো অর্থহীন। তবে তিমিরবাবুর একটা প্রশ্নের উত্তর দিই, সেটা হ'ল, এই প্রফেশন্যাল লোকই আপনাদের লোক যখন খুন করেছিল বর্ধমান শহরে, এই প্রফেশন্যাল লোকই বিনা পয়সায় দিনের পর দিন কলকাতা থেকে গেছে এবং তার চোখের সামনে আর একজনকে খুন করেছে, এটা কোন ইঞ্জিনীয়ার করেনি, কোন ডাক্তার করেনি, এটা এই প্রফেশন্যাল লোকই করেছে। যাহোক, আসল কথায় আসা যাক। এরা একটা দাবী রেখেছিলেন, সেই দাবী সম্পর্কে এই হাউসের অবগত হওয়া উচিত। প্রথমে হ'ল

appointment of technical officers and medical officers as Heads of the Government Technical and Medical Departments and Public Undertakings.

অর্থাৎ কি না

Technical officers as Heads of the Government Technical and Medical Departments and Public Undertakings.

এই ইতিহাস, সেটা আপনারা জানেন এবং সেখানে সেই প্রভিশন আছে। অর্থাৎ কি না, তাদের কমিশনার র‍্যাঙ্ক দেওয়া হয়েছে এবং সেকরেটারিয়্যাল পাওয়ার দেওয়া হয়েছে, এই পাওয়ার ভারতবর্ষের কোথাও দেওয়া হয়নি।

only technocrats can become the Commissioners of the technocratic departments viz , Irrigation Department, Power Department, etc., P. W. Department. That is to say Engineer in Chief-cum-Commissioner.

এটা কোন দেশে নেই, এই পোষ্টে কোনদিন আই, এ, এস, ঢুকতে পারবে না। এটা বোঝা উচিত আপনাদের, আপনারা তো এর ধারে কাছে যান নি, আমরা করেছি যে পোস্টে কোনদিন আই, এ, এস, যেতে পারবে না, যে পোস্টে চিরকাল ইঞ্জিনীয়ার এবং টেকনোক্র্যাটরা থাকবেন। ডি, পি, আই-এর পোস্টে চিরকাল ডি, পি, আই থাকবে, ডি, এইচ, এস-এর পোস্টে চিরকাল ডি, এইচ, এস থাকবে। দ্বিতীয়তঃ তারা বলছে যে পে এন্ড স্টেটাস অফ দি পাবলিক ডিপার্টমেন্ট, এটা আমরা মেনে নিয়েছি এবং আমরা দিয়েছি সেটা। সেকেন্ড পজিশন অর্থাৎ কিনা আমরা যেটা করতে চেয়েছিলাম যে, অন্য যে সেক্রেটারী থাকবেন সেই সেক্রেটারীর পোস্টেও যদি প্রয়োজন হয়, যদি ভাল মানুষ পাওয়া যায়, যদি টেকনোক্র্যাট পাওয়া যায় তাহলে তারজন্য দরজা আমাদের খোলা আছে। শুধু সেক্রেটারীর পোস্টেই নয়, ডেপুটি সেক্রেটারীর পোস্টে, জয়েন্ট সেক্রেটারীর পোস্টে, এ্যাসিসটেন্ট সেক্রেটারীর পোস্টে যদি ভাল মানুষ পাওয়া যায় তাহলে তাদের জন্য আমাদের দরজা খোলা আছে। ভাল মানুষ আই, এ, এস আছেন, খারাপ মানুষ আই, এ, এস আছেন---ভাল মানুষ ইঞ্জিনীয়ার আছেন, খারাপ মানুষ ইঞ্জিনীয়ার আছেন। আমরা এই হাউসে শুনেছি অনেক

দুর্নীতির কথা কারো কারোর বিরুদ্ধে। সুতরাং সবাই যে ভাল তা নয়। মানুষ যদি ভাল হয়, তাঁকে যদি পাওয়া যায়, উপযুক্ত মানুষ যদি পাওয়া যায় তাহলে তাদের জন্য আমাদের দরজা খোলা আছে। আমাদের মুখ্যমন্ত্রী এ কথা বলেছেন শুধু সেক্রেটারী নয়, ডেপুটি সেক্রেটারী, এ্যাসিসটেন্ট সেক্রেটারী প্রভৃতি করা যাবে এবং সেই মত রুলস করা হয়েছে। সমাজের বন্ধুরা যখন রাস্তায় নেমে পড়ে---তারা যে উদ্দেশ্যে জ্ঞান অর্জন করেছিলেন---তারা ডাক্তার, ডাক্তারী করছেন না। আমি জানিনা আজ কত মানুষের চোখের জল পড়ছে গ্রামবাংলায়, আমি জানিনা সমাজ তাদের কি বলছে? আমি জানি এক একজন ডাক্তারের পিছনে সমাজ ১ লক্ষ টাকা করে খরচ করেছে, আর তারা আজকে আন্দোলনে নেমে পড়েছে। আমি জানি ইঞ্জিনীয়ারিং-এর যে সমস্ত ডিপার্টমেন্ট আমার কন্ট্রোলে আছে সেখানে আজ কমপক্ষে ১০ কোটি টাকার ক্ষতি হচ্ছে। (শ্রী তিমির বরণ ভাদুড়ীঃ তাদের সঙ্গে আলোচনায় বসুন না।) চুপ করুন। আমার নেকস্ট পয়েন্ট হচ্ছে মুখ্যমন্ত্রী তাদের এপয়েন্টমেন্ট দিয়েছেন কমপালসারী কমিশনারের পোস্টে, যেটা কোন দিন আই, এ, এস-রা পাবে না। আর একটা হচ্ছে আপ টু এ্যাসিসটেন্ট সেক্রেটারী ভাল লোক যদি পাওয়া যায় তাহলে তাকে দেওয়া হবে। সেকেন্ড পয়েন্ট হচ্ছে

restructuring of the Secretariat of Technical and Medical Departments of the Government and Public Undertakings, technical and medical officers at key position.

সাধারণ যে অর্থ তাতে ওয়ান এবং টু-র কোন তফাৎ দেখি না, কারণ এপয়েন্টমেন্টের দরজা খুলে দেওয়া হয়েছে। আমরা নতুন করে চিন্তা করছি কি করে এপয়েন্টমেন্ট দেওয়া যেতে পারে, আমরা আলোচনা করেছি কি করে ভাল লোক পাওয়া যায়। আসল কথা, যে কথাটা বড় একটা শোনা যায় সেটা হচ্ছে পেটি বুর্জোয়া মনোভাব, কি করে ১,৪০০ টাকা মাইনে হবে, কি করে ভাল গাড়ী পাওয়া যাবে, ভাল বাড়ী পাওয়া যাবে আর কি করে সি, পি, আই, আর, এস, পি-র সাপোর্ট পাওয়া যায়, আরো বেশী টাকা যাতে পাওয়া যায়।

(গন্ডগোল)

আমরা কয়েকবার আলোচনা করেছি মুখ্যমন্ত্রীর অনুমতি নিয়ে। আমি শুধু আপনাদের বলতে চাইছি যারা পেটি বুর্জোয়া ক্লাশের জন্য চিন্তা করছেন তাদের যে, ২২ ফেব্রুয়ারী ১৯৭৩ সালে মুখ্যমন্ত্রীকে লিখি যে তাদের সেক্রেটারীর পাওয়ার দেওয়া দরকার এবং মুখ্যমন্ত্রী তাতে রাজি হন। এটা আপনাদের সময় হয়নি।

[ 3-35---3-45 p.m. ]

শুধু আলোচনাই এ বিষয়ে হয়নি, অনেক বেশী আলোচনা হয়েছিল। ৪।৫।৬ জন যে চীফ ইঞ্জিনীয়ার আছেন তাঁদের ওপিনিয়ন নেওয়া হয়েছিল। কোথায় তাঁদের কাজের বাধা হচ্ছে সেগুলি দেখা দরকার। তাদের এক একজনে প্রশ্ন করলাম---সমস্ত লিপিবদ্ধ আছে। কিভাবে কাজ এগিয়ে দেওয়া যায়, সমস্ত দেশকে এগিয়ে দেওয়া যায় এই সমস্ত আলোচনা করে তাঁরা চিন্তা করে বললেন এমন কতকগুলি জিনিষ আছে যেগুলি ট্রায়াল হিসাবে গ্রহণ করুন ২।৩ বছরের জন্য। তারপরের ধাপের কথা চিন্তা করা যেতে পারে। ২।৩ লক্ষ বা ১ কোটি খরচার ব্যাপার চীফ ইঞ্জিনীয়ারকে দেওয়া হোক---সেটার জন্য সেক্রেটারীর কাছে যাবার দরকার নেই। কিন্তু এটা এক্সপেরিমেন্ট করা হোক। চীফ ইঞ্জিনীয়ার-এর বিরুদ্ধে অনেক কিছু থাকে। কিন্তু আমি ভাগ্যবান যে আমার চীফ ইঞ্জিনীয়ার-এর বিরুদ্ধে কিছু নেই, তিনি সৎলোক বলে আমি জানি। কিন্তু তা সত্ত্বেও তিনি লিখেছেন---তিনি আজ চীফ ইঞ্জিনীয়ার নেই। অনেক দূরদর্শীসম্পন্ন লোক ছিলেন---একদিন হতে পারে---সেক্ষেত্রে কি হবে? আজ আমরা দেখতে পারছি সলিডারিটি নেই। আমি সারকুলার ইসু করেছি। সলিডারিটির নামে সমস্ত এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ার, এক্সজিকিউটিভ ইঞ্জিনীয়াররা স্ট্রাইক করেন কিন্তু প্রাকটিক্যালি প্রোমোটেড এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ারদের তাঁরা পাত্তা দেন না। কারণ তাঁরা ডিগ্রি হোল্ডার নন। ডিপ্লোমা হোল্ডার অর্থাৎ ছোট জাত। অর্থাৎ সাব এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়াররা সব

ডিপ্লোমা হোল্ডার আর একজন বললেন সেক্রেটারীর পাওয়ার আমাদের থাকা উচিত। কিন্তু এমন কতকগুলি জিনিষ আছে যেমন আইন সক্রান্ত ব্যাপার বা কো-অর্ডিনেশন সংক্রান্ত ব্যাপার। এইরকম আরও ২।৪টি ব্যাপার যেগুলি সেক্রেটারীকে দিলে ডিপার্টমেন্ট-এর ক্ষতি হয় না। ডিপার্টমেন্ট যদি চালাতে হয় তাহলে কতকগুলি পাওয়ার-এর দরকার। অর্থাৎ ওয়ার্ক, জেনারেল এ্যাডমিনিস্ট্রেশন, প্রমোশন, এনলিস্টমেন্ট ইত্যাদির ব্যাপারে পাওয়ার্স দরকার। এগুলি আমাদের মধ্যে থাকলে ভাল। কেউ কেউ বলেছেন সেক্রেটারী থাকলে ভাল। আমি ইঞ্জিনীয়ার নই---অথচ আমার চারিদিকে ইঞ্জিনীয়ার থাকেন। তাঁরা আমাকে যে জিওমেট্রিক্যাল ফরমুলা বা ম্যাথেমেটিক্যাল ফরমুলা দিলেন সেটা তাঁরা আমাকে বোঝাতে পারেন না। গণতান্ত্রিক সমাজ আমাকে যে নির্দেশ দেন সেখানে আমি সেটাকে গাইডেড হিসাবে মেনে নিই---সেখানে ইঞ্জিনীয়ার বা আই, এ, এস-দের মানি না। আমি মনে করি আমাদের মত মন্ত্রীসভায় থাকায় আমি গর্বিত। আমাদের এই মন্ত্রীসভা আই, এ, এস দ্বারা পরিচালিত সেটা আমি বিশ্বাস করি না। আমি নিজে বহুবার বহু আই, এ, এস-এর নোটকে রিভার্স করেছি, সেখানে তাঁদের ডাইরেকশন-এর উপর ডিপেন্ড করিনি। আমি অনেক সময় ইঞ্জিনীয়ারদের ওপিনিয়ন নিই, সেখানে সেক্রেটারীর ওপিনিয়ন নিই না। ইঞ্জিনীয়ার বললেন সদরঘাটে ব্রীজ করতে গেলে এইরকমভাবে করতে হবে সেখানে সেটাই মানি। সেক্রেটারীর কোন ক্ষমতা নেই ব্রীজ কিভাবে হবে, ব্রীজ কিভাবে তৈরী করতে হবে, কত টাকা খরচ হবে, ব্রীজের জন্য কোন লোক এপ্রোপ্রিয়েট, মেটিরিয়্যালস কত লাগবে সেসব বিষয়ে সেক্রেটারীর নোটের মূল্য দেইনা। কিন্তু যদি আমাদের একটা হাউসিং বোর্ড তৈরী করতে হয় তাহলে চীফ ইঞ্জিনীয়ারকে জিজ্ঞাসা করিনা এরজন্য কি কি করতে হবে, কি আইন করতে হবে, লেজিসলেশন সেক্রেটারী এরজন্য ব্রীফ দেন। সেজন্য সেখানে একজন সেক্রেটারীর দরকার, একজন জেনারেলিষ্ট-এর দরকার। একজন আজকের সেক্রেটারী তিনি সুরু করেছেন এস, ডি, ও; এ, ডি, এম; ডি, এম,; জয়েন্ট সেক্রেটারী হয়ে বহু ডিপার্টমেন্ট ঘুরে, গভর্ণমেন্ট-এর সমস্ত ডিপার্টমেন্ট সম্বন্ধে ওয়াকিং নলেজ নিয়ে তবে তিনি এই দায়িত্বপূর্ণ পদে এলেন। সুতরাং তার প্রয়োজন আছে আমরা আজকে কি কি করতে চাই---আমরা আজকে বলেছি, তোমাদের যে দাবী যেটা মুখ্য উদ্দেশ্য বলেন সবাই কিন্তু সেটা মুখ্য উদ্দেশ্য নয়, আসল কথা টাকা, যে তোমাদের একটা পোষ্ট করে দিলাম কমিশনারের হুইচ ইজ হায়ার দ্যান সেক্রেটারী। আমার ডিপার্টমেন্টে সেক্রেটারী আছেন, আর আমার ডিপার্টমেন্টে যিনি হচ্ছেন তিনি হচ্ছেন কমিশনার, সেই কমিশনার্স স্ট্যাটাস তিনি পেয়ে যাচ্ছেন। আর একটা পোষ্ট খালি রাখলাম, যদি সুবিধামত ভাল মানুষ পাওয়া যায় তাঁকে দেওয়া হবে, যে ডাক্তার বলুন ইঞ্জিনীয়ার বলুন সব ক্ষেত্রে হতে পারে। এরপরে প্রশ্ন এল পে স্কেল সম্বন্ধে। পে স্কেল সম্বন্ধে তাঁদের দাবী কোনদিন তাঁরা রাখেননি। এক একদিন কাগজে দেখবেন টাকা আমরা চাই না। টাকার কথা যখন মুখ্যমন্ত্রী মহাশয় বললেন তখন তাঁরা বললেন মাত্র ১০ পার্সেন্টকে সাহায্য করা হচ্ছে, এতে কিছু হল না। তারপর ইলা মিত্র অজিত পাঁজাকে বলছেন ক'টা টাকা লাভ হল, এইরকম টাকার কথা উঠেছে ঘন ঘন। আমার হাতে লিখিত ফাইল ভর্তি কাগজ আছে, আমি দিনের পর দিন দেড় বছর ধরে তাঁদের সঙ্গে কথা বলেছি। তারপর এল কনফেডারেশন, স্বভাবতই যুবা বয়সের ইঞ্জিনীয়ার ডিপার্টমেন্টে যাঁরা এলেন ইউথ এ্যাসিসট্যান্ট ইঞ্জিনীয়ার, এগজিকিউটিভ ইঞ্জিনীয়ার, যুবক হলে বয়সের একটা দোষও থাকে আবার গুণও থাকে, আমি তাঁদের বোঝাবার চেষ্টা করেছি যে কি পে স্কেল চাও, তোমরা আই, এ, এস হতে চাও, দ্যাট ইজ অল ইন্ডিয়া সার্ভিস, তোমরা ইন্ডিয়ান সার্ভিস অব ইঞ্জিনীয়ার্স-এ যোগ দাও যেটা আগে ছিল, বললে না, সেটাতে যোগ দেব না। বললাম কেন? বললে সেটাতে কি আমাদের সবাইকে নেওয়া হবে? বললাম আই, এ, এস-তে তো সবাইকে নেওয়া হয় না, আই, এ, এস, পরীক্ষা দিয়ে হয়, তোমরা পরীক্ষা দিয়ে হও, তোমরা সমান মাইনে পাবে। না, তা আমরা নেব না। তাই বললাম আচ্ছা বেশ, তোমরা থার্ড পে কমিশান যেটা সেন্ট্রাল গভর্ণমেন্ট এমপ্লয়ীরা রাজী হয়েছে সেটাতে তোমরা রাজী হও ৬শো থেকে ১২শো টাকায়। তা আমরা হব না, আমরা এর চেয়ে বেশী চাই। থার্ড পয়েন্ট কি—আমি আবার প্রশ্ন করলাম তামাদের একটা সিলেক্সান গ্রেড হোক, তোমরা আর কি চাও? বললে আমরা এ্যাসিসট্যান্ট ইঞ্জিনীয়ার থাকাকালীন সুপারিনটেণ্ডিং

ইঞ্জিনীয়ারের গ্রেড অবধি পুরো টাকা ঐ টেলিসকোপিক স্কেলে চাই, দেশ আমার কাছ থেকে এগজিকিউটিভ ইঞ্জিনীয়ার বা সুপারিনটেন্ডিং ইঞ্জিনীয়ারের কাজ পাক বা না পাক দেশ আমাকে টাকা দিতে বাধ্য থাকবে। অর্থাৎ কিনা আমি এ্যাসিসট্যান্ট ইঞ্জিনীয়ারের স্কেলে যাব না কিন্তু সুপারিনটেন্ডিং ইঞ্জিনীয়ারের টাকা দিতে হবে। আমরা বললাম বেশ তাই হবে, একটা গ্রুপ অব চীফ ইঞ্জিনীয়ার্স---আমরা জানি যে গভর্ণমেন্টের অনেকগুলি চীফ ইঞ্জিনীয়ার্স আছেন যাঁদের চরিত্র অদ্ভুত ভাল, যাঁরা কাজ করেন অদ্ভুত ভাল, যাঁদের প্রত্যেকের উপর আমার শ্রদ্ধা আছে, সেই বোর্ড অব চীফ ইঞ্জিনীয়ার্স তোমাদের সিলেক্ট করে দেবে কে কে তোমরা এগজিকিউটিভ ইঞ্জিনীয়ার হবার উপযোগী, সুপারিনটেন্ডিং ইঞ্জিনীয়ার হবার উপযোগী এবং তোমরা কাজের সুযোগ পাচ্ছ না, তোমাদের সিলেক্সান গ্রেড দেওয়া হবে। তারা বললে ওরে বাবা, চীফ ইঞ্জিনীয়ার, না না ও হবে না, এগজামিনেসন চলবে না, আমাদের অটোমেটিক করে দিতে হবে যেমন আই, এ, এস-রা পায়। আমি বললাম ইন্ডিয়ান সার্ভিস অব ইঞ্জিনীয়ার্স-এ যান, আমি চেষ্টা করে দিচ্ছি, সেম পে স্কেল পেয়ে যাবেন, তাতেও রাজী নয়। থার্ড পে কমিশান নাও, তাতেও রাজী নয়, আজ পর্যন্ত লিখে দেয়নি, কারা দিয়েছে সিনিয়ার পি, ডব্লু, ডি, ইঞ্জিনীয়াররা। আজকে প্রত্যেকটি চীফ ইঞ্জিনীয়ার পি, ডব্লু, ডি, এ্যাডিসন্যাল চীফ ইঞ্জিনীয়ার আর ওয়ারকিং। আজকে এই যে সুপারিনটেন্ডিং ইঞ্জিনীয়ার্স আছেন যাঁদের বলেছেন হোয়াইট কালার দেশবন্ধু, এই যে পেটি বুর্জোয়া ক্লাস যাঁর গাড়ী জীপ চড়েন, মুখ্যমন্ত্রী যাঁদের বাড়ী দিয়েছেন, ব্যবস্থা করে দিয়েছেন ১৪শো টাকা পান, তাঁরা এই প্রোমোটেড এ্যাসিসট্যান্ট ইঞ্জিনীয়ারদের সঙ্গে নেন না, কারণ, ওঁরা ডিগ্রি হোল্ডার নন। যদিও একই ক্লাস বিলং করে তবুও তাঁদের নেন না। এই সাব-এ্যাসিসট্যান্ট ইঞ্জিনীয়ারদের সঙ্গে নেন না, তাঁরা অপাংক্তেয়, কারণ, তাঁরা ডাইরেক্টলি আসেন নি। আমরা হায়ার ক্লাস, লেট ইট বি নোন হোম ইউ আর সাপোর্টিং। আপনারা জানুন যে ডিমান্ডটা কি ১৪শো থেকে ১৭শো কর, ১৭শো থেকে ১৮শো কর, টাকা বাড়িয়ে যাও অর্থাৎ দুর্বল বাংলাদেশে যেখানে ৭০ জন মানুষ আজকে খেতে পাচ্ছে না সেখানে তাদের টাকার অঙ্ক বাড়িয়ে যেতে হবে। আমি জানি, আমি নিজে গ্রামে গিয়েছি, আমার ঘরে বোধ হয় রোজ ৭০ থেকে ১০০ জন লোক কান্নাকাটি করে।

[3-45—3-55 p.m.]

স্যার, শিবপুর কলেজ থেকে ফার্স্ট ক্লাস সেকেন্ড হয়েছে এমন ছেলে আমার পায়ে পড়ে বলেছে চাকুরী চাই প্রাণরক্ষার জন্য। এই যেখানে অবস্থা সেখানে এই পেটি বুর্জোয়া ক্লাসকে টাকা দিতে হবে? ওঁদের জন্য আমাদের ব্যবস্থা করতে হবে, চেষ্টা করতে হবে। এমন ছেলে আছে আমি জানি গোয়ালঘরে বসে থাকে, সব চলে গেছে, রান্না করে খায়, একই ঘরে পড়াশুনা করে, বি, কম পাশ, স্বাস্থ্য আছে, সামর্থ্য আছে, বুদ্ধি আছে কিন্তু চাকুরী নেই। কাজেই যদি ১০ কোটি টাকা দিতে হয় তাহলে আমি বলব যারা খেতে পায়না তাদের জন্য সেই ১০ কোটি টাকা ব্যয় করা হোক, তারা বাঁচুক এবং কংগ্রেস পক্ষ থেকে এটা আমরা চাই। আমরা চাই শান্তি আসুক, শৃঙ্খলা আসুক, প্রোসপারিটি আসুক। আমরা আজ হাউসে বসে নানারকম আলোচনা করছি, কিন্তু আপনারা কি দেখেননি এই কোলকাতা শহরে বিয়ে বাড়ীর সামনে মানুষ এবং কুকুর একসঙ্গে কুড়িয়ে খাচ্ছে? আমার তো মনে হয় তাদের কথা আপনারা একবারও ভাবেননি। আমি বলব এঁদের টাকা না দিয়ে তাদের দিন। আমাদের সেলস্ ট্যাক্স, ভেটিরিন্যারি সার্ভিসেস্ ডিপার্টমেন্ট-এ যে ক্লার্ক আছে, পিওন আছে, বেয়ারার আছে যারা ১৩০ টাকা মাইনে পান তাঁরা যদি দুটো পয়সা পায় তাহলে তাঁরাও আপনাদের মত পাঞ্জাবী গায়ে দিতে পারে। আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন তাদের দাবী দিতে হয় না, তাদের জন্য আমরা চেষ্টা করে যাচ্ছি এবং যাব। কাজেই আমি অনুরোধ করছি যে পথে আপনারা নেমেছেন সেটা পরিত্যাগ করুন, দেশের সেবা করুন, আমাদের দেশ বড় দরিদ্র।

**Shri Lalit Mohan Gayen :**

অন এ পয়েন্ট অব পার্সোন্যাল এক্সপ্ল্যানেসন, স্যার, আজকে "কালান্তর" এবং সত্যযুগ পত্রিকায় একটি মুখরোচক সংবাদ বেরিয়েছে যে, বিধানসভার সদস্য ললিত মোহন গায়েন

আই এম এ-র সভাপতি জ্যোতির্ময় মজুমদারকে রিভলভার দেখিয়ে ভয় দেখিয়েছেন এবং বলেছেন স্ট্রাইক উইথড্র করবার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গণতন্ত্রের পুণ্যভূমি এই বিধানসভায় দাঁড়িয়ে শপথ করে বলছি এটা সম্পূর্ণ মিথ্যা কথা এবং উদ্দেশ্যপ্রণোদিতভাবে একথা বলা হয়েছে। আমি জ্যোতির্ময় মজুমদারকে চিনিনা, কাজেই আপনার কাছে অনুরোধ করছি আপনি জ্যোতির্ময় মজুমদারকে ডাকুন এবং তিনি যদি বলেন এই ঘটনা হয়েছে তাহলে আমি ক্ষমা চাইব। আর এটাও বলে রাখছি যদি এর সুবিচার না হয় তাহলে আমি আইনের আশ্রয় নিতে বাধ্য হব।

**Shri Pankaj Kumar Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের প্রস্তাবিত বিষয়ের উপর আমি বলতে চাই যে বেশ কিছুদিন ধরে আমরা লক্ষ্য করছি কতকগুলি হলুদ জার্নাল দিনের পর দিন ব্যক্তি কুৎসা রটনার একটা ঘৃণ্য অপচেষ্টা চালাচ্ছে। কালান্তর তার মধ্যে বোধ হয় পদ্মশ্রী পাবার যোগ্যতা অর্জন করেছে। তারা কারণে অকারণে এমনি করে জনসাধারণের কাছে জনপ্রতিনিধিদের চরিত্র লাঞ্ছিত করবার একটা অপচেষ্টা চালাচ্ছে। এই ব্যাপারে আপনার কাছে আমারা প্রটেকসন চাইছি এবং আপনার মাধ্যমে জানাতে চাই সরকারী কর্তৃপক্ষকে যে আজকে যে কপিটা এরা বের করেছেন তা সম্পূর্ণভাবে বাজেয়াপ্ত যাতে করা হয় যাতে করে মানসিক অশান্তির সৃষ্টির অপচেষ্টা করবার জন্য এরা পরে আর কোন সুযোগ না পায় তার ব্যবস্থা সরকার যেন গ্রহণ করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিতর্কটা সুরু হয়েছে তাতে ঘন্টা দুয়েক ধরে অনেক অনেক বক্তব্য রেখেছেন ভোলাবাবু ও তাঁর মন্ত্রীপদ থেকে তাঁরা বক্তব্য রেখেছেন সরকারের তরফ থেকে। জিনিসটা কিন্তু সম্পূর্ণভাবে এড়িয়ে যাবার চেষ্টা চলেছে বলে আমার বিশ্বাস। আমি নিজেও একজন টেকনলজিষ্ট। এ সংবাদটা যেটা রূপ দেয়া হচ্ছে যে ব্যুরোক্রাট এবং টেকনোক্রাটদের সংঘাত সেটা কিন্তু ঠিক নয়, এটা ব্যুরোক্রাটস এবং টেকনলজিষ্টদের সংঘাত বলে আমি মনে করি। একটা জিনিস আমরা দীর্ঘদিন ধরে দেখেছি যে আই, এ, এস অফিসারদের সৃষ্টি করা হয়েছিল বৃটিশের স্বার্থে, তাদের শাসন ক্ষমতাকে কায়েম করে রাখবার জন্য। তাদের মানসিকতায় এমনিভাবে গঠন করা হয়েছিল সমাজ বুঝিনা, দেশ বুঝিনা, জনতা বুঝিনা---বুঝি বৃটিশের শাসন এবং সেই শাসনকে কতটা পরিমাণে আমরা জনসাধারণের উপর চাপিয়ে রেখে আমার স্বার্থসিদ্ধি করতে পারি। তারজন্য তাদের ট্রেনিং দিয়ে বাজারে ছাড়া হত। আজকে হয়ত সেই সমস্ত অফিসাররা সকলে নেই, কিন্তু তাদের অনেকে যারা একটা সিংহকে তারা বৃটিশের প্রতীক হিসাবে স্বীকার করত আজকে হয়ত একটা সিংহ পাল্টে গেছে, তিনটে সিংহকে ভজনা করছে, পূজনা করছে কিন্তু মানসিকতার দিক থেকে তারা সেইখানেই থেকে গেছে। আমরা জানি অনেক টেকনলজিষ্ট আছে, ডাক্তার আছে, তারা যে স্কীম নিয়ে সরকারের কাছে যায় এবং সরকারী কর্তৃপক্ষ অর্থাৎ ঐ আমলারা তারা সেখানকার ফাইলের উপর লেখে 'নো, নট টেকনিক্যালি ফিজিবল, নর ফাইনানসিয়ালী ফিজিবল'। এই নো নো কথাগুলি দেখাতে দেখাতে এদের মানসিকতা এমন একটা জায়গায় গেছে এরা সম্পূর্ণভাবে উপলব্ধি করছে যে যতক্ষণ না আমরা ঐখানটায় যেতে পারছি, যতক্ষণে আমরা জীবনে যে সঞ্চিত বিদ্যা এবং আমরা জীবনে যে স্বপ্ন সেই স্বপ্নকে বাস্তবে রূপায়িত করা সম্ভবপর হবে না। কাজেই আমরা যে সামাজিক জীবন গড়বার চেষ্টা করছি ছাত্রজীবন থেকে সুরু করে কর্মজীবনের যে স্বপ্ন যে মানসিকতা নিয়ে আমরা তৈরী হয়েছি ঐ কিছু সংখ্যক ব্যুরোক্রাটদের জন্য আমাদের সেই স্বপ্নই থেকে যাচ্ছে, বাস্তবে রূপায়িত হচ্ছে না। তাই তারা সেই ষ্ট্যাটাস চেয়েছিল যে নিজেকে জাহির করবার জন্য নয়, বড় করে তোলবার জন্য নয়, শুধুমাত্র আর্থিক লেনদেন বুঝে নেবার জন্য নয়, তাদের মানসিকতাকে স্বীকৃতি দেবার জন্য। মন্ত্রীমহাশয় বললেন যে কোথাও কোথাও আই, এস, দের আমরা দেখেছি তাদের কর্মদক্ষতা অনেক বেশী। ডাঃ বিধানচন্দ্র রায় ডাক্তার ছিলেন---এই সভায় কি কেউ বললেন, এমন কি মাননীয় মন্ত্রী ভোলা সেন পর্যন্ত কি বলবেন যে য়্যাডমিনিসট্রেটর হিসাবে তাঁর বিন্দুমাত্র অযোগ্যতা প্রমাণিত হয়েছে? ডাক্তাররাও যে ভাল য়্যাডমিনিসট্রেটর হয় তার প্রমাণ

আমাদের কাছে আছে, টেকনলজিস্টরাও যে ভাল য়্যাডমিনিসট্রেটর হয় তার প্রমাণ আমাদের কাছে আছে। আর একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি স্যার, মন্ত্রীসভা যখন গঠিত হয়েছে তখন কোন কোন ডিপার্টমেন্টে আমরা দেখেছি টেকনিক্যাল নো-হাউদের নিয়ে মন্ত্রীসভা গঠিত হয়েছে। জ্ঞানসিং সোহনপাল মহাশয় ট্রান্সপোর্ট সম্বন্ধে অভিজ্ঞ, তাঁকে ট্রান্সপোর্ট মিনিস্টার করা হয়েছে। আমাদের সন্তোষ রায় মহাশয় বাংলাদেশে লড়াই যখন হয়েছিল দুস্থ মানুষদের ভেতর কম্বল বিতরণ করে সুনাম অর্জন করেছিলেন তাই তাঁকে আজকে ঐ দপ্তর দেয়া হয়েছে। কাজেই সেক্ষেত্রে যদি টেকনিক্যাল ফিজিবিলিটি দেখা হয়ে থাকে তবে এই ব্যাপারগুলিতে টেকনিক্যাল ফিজিবিলিটি দেখা হবে না কেন? যারা এতক্ষণ স্যার, টেকনলজিস্টদের ঘৃণা করলেন তারাও কিন্তু আমি জানি পাত্র দেখতে যখন যাবেন ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের সর্বপ্রথম প্রেফারেন্স দেবেন এটা আমরা ব্যক্তিগত জীবনে দেখেছি। তাই শুধুমাত্র তর্কের খাতিরে কুত্সা রটনা করে আর্থিক দিকে নজর না দিয়ে বাস্তব ঘটনার দিকে নজর না দিয়ে শুধু দমনমূলক ও পীড়নমূলক স্বপ্ন দেখলে তারা ভুল করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri A. H. Besterwitch** : Sir, I rise on a point of privilege. The Hon'ble Minister for Public Works Department, Mr. Bhola Sen, has expressed that he went to Burdwan from Calcutta to conduct a murder case in which we were involved— pointing at us. That means we were implicated in a murder case and Mr Bhola Sen went to conduct the case on our behalf. That is why I take it as a breach of privilege.

**Mr. Speaker** : There is no point of privilege involved here. You have misunderstood him. He has stated that he went to Burdwan to defend a murder case without any remuneration.

Now, I call upon Shri Biswanath Chakrabarti.

[3-55—4-05 p.m.]

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই বিধানসভায় আধঘন্টার জন্য পশ্চিমবঙ্গের গণতন্ত্রের জয়যাত্রা অব্যাহত ছিল না। আমি প্রযুক্তিবিদদের ধন্যবাদ দিচ্ছি যে শেষ পর্যন্ত আধঘন্টা পরেও গণতন্ত্রের রথটাকে চালাতে পেরেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভোলাবাবুর বক্তৃতা আমি শুনলাম, আমি কোন আক্রমণ করতে চাই না, আমি শুধু তাঁকে একটি কথা স্মরণ করিয়ে দিই যে পেটি বুর্জুয়া শ্রেণীর ডাক্তার এবং ইঞ্জিনীয়াররা---এতো ঠিক আমরাও বলি এই মার্কসবাদী টারমোলজি, তিনি দিয়েছেন, ধন্যবাদ, কিন্তু এই ডাক্তার ও ইঞ্জিনীয়াররা, তারা কোন বুর্জুয়া সিসটেমকে বাঁচাবার জন্য লড়াই করে না। কিন্তু ব্যারিস্টাররা, তারা বুর্জুয়া সিসটেমকে বাঁচাবার জন্য, মনপলিস্ট বুর্জুয়ার স্বার্থকে রক্ষা করবার জন্য ধর্মাধিকরণে লড়াই করেন, এটাই হচ্ছে তাদের কাজ। কিছু কিছু ব্যারিস্টার আমাদের দেশে ছিলেন দেশবন্ধু চিত্তরঞ্জনের মত যাঁরা সর্বস্ব ত্যাগ করেছিলেন স্বাধীনতা আন্দোলনে যোগ দেবার জন্য। কিন্তু আজ পর্যন্ত, ব্যক্তিগতভাবে আমি কোন ব্যারিস্টারের কথা বলছি না, আমাদের দেশে দেশবন্ধু চিত্তরঞ্জন ব্যারিস্টার ছিলেন, তিনি সর্বস্ব ত্যাগ করেছিলেন দেশের জন্য, যতীন্দ্রমোহন সেনগুপ্ত সর্বস্ব ত্যাগ করেছিলেন দেশের জন্য, কিন্তু সাধারণভাবে আমাদের দেশে এটাই হচ্ছে নিয়ম যে বুর্জুয়া সিসটেম অব ল আছে, আইন আছে, সম্পত্তি আছে, আমাদের দেশে একদল বুদ্ধিজীবীকে, পেটি বুর্জুয়াকে ব্যারিস্টারি পাশ করে দুঃখের কথা কায়েমী স্বার্থেরই সেবাতেই বেশীর ভাগ সময় নিয়োগ করতে হয়েছিল। মাননীয় স্পীকার মহাশয়, সেইজন্য আমি একথা বলতে চাই ভোলাবাবু কিন্তু একথা বলেছেন তিনি, বুদ্ধিজীবী শ্রেণী যারা আজকে দেশ গঠনে একটা বড় ভুমিকা গ্রহণ করতে যাচ্ছে স্বাধীন দেশে তাদের সম্পর্কে এই আঘাত ও আক্রমণ কেন করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাঁকে একটু ভাবতে বলি আমাদের দেশে এখন যে

প্রশাসনিক কাঠামো আছে সেটা তৈরী হয়েছিল ব্রিটিশ আমলে। তারা আই, সি, এস. তৈরী করেছিল কেবলমাত্র আইন শৃঙ্গলা বাঁচিয়ে রাখবার জন্য, রেভিনিউ কালেকশন করার জন্য, তার পিছনে যে সোসিয়াল ফিলসফি ছিল, সামাজিক দর্শন সেটা হচ্ছে কলোনীকে শোষণের দর্শন। তারপর দেশ বদলেছে, আমরা স্বাধীন হয়েছি। মাননীয় স্পীকার মহাশয়, কিন্তু দুঃখের কথা আমাদের দেশে সেই পুরাণে সম্রাজ্যবাদী শাসনদর্শন যা ছিল, ফিলসফি, সেটার কোন পরিবর্তন হয়নি। আই, সি, এস-রা এখন আস্তে আস্তে চলে যাচ্ছে তার জায়গায় এসেছে আই, এ, এস-রা। আই, এ, এস-রা তাদের পরিত্যক্ত জুতো পায়ে গলিয়েছেন জায়গায় এসেছে আই, এ, এস-রা। আই, এ, এস-রা তাদের পরিত্যক্ত জুতো পায়ে গলিয়েছেন এবং তারাই এখন প্রশাসন চালাচ্ছেন। মাননীয় স্পীকার মহাশয়, আমি বলি যে ব্রিটিশ আমলে আমরা কোন দেশে বাস করতাম এবং আজকে আমরা কোন দেশ তৈরী করতে চাই। আমরাত চাই এমন একটা সমাজ যেখানে গ্রামে গ্রামে বিদ্যুতের আলো যাবে, আমরাত চাই এমন একটা সমাজ যেখানে গ্রামে গ্রামে মাঠে ট্রাকটর দিয়ে চাষ হবে, আমরাত চাই এমন একটা সমাজ যেখানে জল সেচের ব্যবস্থা থাকবে, আমরাত চাই এমন একটা সমাজ যেখানে বড় বড় কারখানা গড়ে উঠবে।

**Shri Subrata Mukherjee :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে এই বিধানসভায় যখন ব্যুরোক্রেট এবং টেকনোক্রেটদের বিষয় নিয়ে আলোচনা হচ্ছে তখন এই আলোচনায় অন্যতম যে বিষয়টা আমরা আশা করেছিলাম, সেটা হচ্ছে এই যে এই সমস্যার কোন সুস্পষ্ট ইংগিত থাকবে, কিন্তু তা পেলাম না। আজকে আমি পশ্চিমবঙ্গের জনসাধারণের স্বার্থে আপনার এই দাবী করছি যে অবিলম্বে এই সমস্যা সমাধানের ইংগিত দেওয়া হোক। আজকে আমাদের কাটোয়ায় যে রোগীরা দীর্ঘদিন ধরে বিনা চিকিৎসায় ছিল, তারা চিকিৎসার দাবী নিয়ে হাসপাতালে যাবার ফলে সেখান থেকে টেলিগ্রাম এসেছে শুনলাম এবং আই এম এ-এর যিনি কর্তা জ্যোতির্ময়বাবু বলছেন, সেখানে থেকে নাকি রাজনৈতিক উদ্দেশ্যে হামলা হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, যে সমস্ত চিকিৎসক ইঞ্জিনীয়ার এই ধর্মঘটের সামিল হয়েছে, আমি আপনার মারফত একথা তাদের জানিয়ে দিতে চাই যে যদি তাদের দাবী থাকে যদি সত্যকারের সমস্যা থাকে, তারজন্য সমাধানের অন্য রাস্তা, আছে জনসাধারণের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে এবং জনসাধারণকে ছুড়ে ফেলে দিয়ে, যদি আন্দোলনের পথে এগিয়ে যান, বাংলাদেশের মানুষ তাহলে নিশ্চয়ই তাঁদের রেহাই দেবে না, ক্ষমা করবে না।

**Shri Ramdas Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, আমার অনেক কিছু আলোচনা করার ছিল, কিন্তু আপনি নিশ্চয়ই এত সময় আমাকে দেবেন না, তাই আমি একটা দৃষ্টান্ত দিচ্ছি। আজকে আসানসোল এল এম হাসপাতালে পোস্টমর্টেম বন্ধ করেছে, সেজন্য মরা-পচা দুর্গন্ধ সহরের জীবনযাত্রা বিপর্যাস্ত। এই যে টেকনোক্রেট ব্যুরোক্রেটরা আন্দোলন করছে, তার পিছনে কোন নীতি আছে কিনা সেটা আমি বলতে চাই না এবং তাদের আন্দোলনের প্রতি কোন সমর্থন আছে কি সমর্থন নেই, সেটাতে না যেয়ে আমি শুধু একটা কথা বলতে চাই। এই সমস্যার একটা আশু সমাধান প্রয়োজন আছে, যে কোন প্রকারেই হোক এই সমস্যার সমাধান আমাদের করতেই হবে। ডাক্তার ইঞ্জিনীয়ারদের সমাজবিরোধী বলা সমীচীন নয়, তেমনি যারা ব্যবহারজীবী---যারা ব্যারিষ্টার, উকীল, তাঁদেরকেও পুঁজিপতিদের একচেটিয়া দালাল বলা উচিত নয়। আমি একটা কথা এখানে রাখতে চাই। একচেটিয়া পুঁজিবাদ কায়েমে সমাজ বাড়ান যায় না, তেমনি একচেটিয়া প্রশাসন অধিকারেও ব্যুরোক্রেসীতেও সমাজ বাড়ে না। এই দুটো কথাই আমাদের চিন্তা করতে হবে। আজ যদি ডাক্তার ইঞ্জিনীয়ার রাস্তায় নামে, কাল প্রফেসাররাও রাস্তায় নামতে পারে। কাজেই একটা সুষ্ঠু ব্যবস্থা এর করতে হবে। সুতরাং আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন রাখব---মাননীয় বন্ধুবর গৌতম চক্রবর্ত্তী যে প্রস্তাব রেখেছেন, সেই প্রস্তাব মেনে নিতে অনুরোধ জানাচ্ছি।

**Shri Sanat Kumar Mukherjee :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে বিতর্কের প্রথমেই আমি বলছি যে, আমাদের পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তাদের স্ট্যাটাস দিয়ে দিয়েছেন যা সারা ভারতবর্ষে অন্যত্র দেওয়া হয় নি। আজকে চিন্তা করুন, হেল্থ কমিশনার র‍্যাঙ্ক দেওয়া হয়েছে এবং এই কমিশনার র‍্যাঙ্ক দেওয়া মানে যেখানে ৬০ কোটি টাকার বাজেট ছিল সেই বাজেট ৮০ কোটি টাকায় চলে গেল। রুলস অব বিজিনেসে দেখুন। সেক্রেটারী হ্যাজ নট দি রাইট টু কল এ ফাইল ফ্রম দি কমিশনার। সুতরাং আজকে টেকনোক্রেটদের হাতে কমিশনার পদ থাকা মানে সমস্ত ক্ষমতাই তাদের হাতে থাকছে। তাদের যে মেইন ডিমান্ড ছিল অধিকারের, সেটা দেওয়া হয়েছে। তাঁরা চেয়েছিলেন সেক্রেটারী, তাদের দেওয়া কমিশনার এবং এই যে কমিশনার হচ্ছেন তিনি কে? তিনি কোন আই, এ, এস নন, টেকনোক্রেটই কমিশনার হচ্ছেন। কোন আই, এ, এস-এর আজকে ক্ষমতা নাই সেক্রেটারী হয়ে কমিশনারের কাছ থেকে ফাইল কল করার। তাহলে আমরা কি দেখছি? আজকে যদি এখানে প্রেসিডেন্ট রুল হয়ে যায়, আগে যে নিয়ম ছিল তাতে আই, এ, এস-ই কমিশনার হতেন, তাঁর সেক্রেটারীর কি ক্ষমতা থাকত? সুতরাং আজকে আমাদের প্রগতিশীল সরকার সেইসব চিন্তা করে তাঁদের কমিশনারের স্ট্যাটাস স্বীকার করে নিয়েছেন। শুধু আমি একটা অনুরোধ করবো মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে, তাঁরা সকলে আনকন্ডিশনালি কাজে যোগ দিন তারপর জুনিয়ার ডাক্তারদের সম্বন্ধে নূতনভাবে চিন্তা করুন। এটাই আমি বলতে চাইছি।

[ 1-05 — 1-15 p.m. ]

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের সভায় নানান দিকে নানা আলোচনা এই গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারকে বিশেষভাবে সাহায্য করবে। কিন্তু একটা জিনিষ নিশ্চয় আমরা লক্ষ্য করছি। যা জিনিষ সরকার ইতিমধ্যে করেছেন মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় যে বক্তব্য রেখেছেন সেটা পরিস্কার হয় নি আমাদের সি, পি, আই, আর, এস, পি সদস্যদের কাছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনটে ডিমান্ড ছিল। প্রথম ডিমান্ড ছিল, যে সমস্ত টেকনিক্যাল ডিপার্টমেন্ট আছে তাতে টেকনিক্যাল পারসনসকে হেড করতে হবে অর্থাৎ স্ট্যাটাস দিতে হবে। দ্বিতীয়তঃ যে সমস্ত জায়গায় সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী আছেন সেখানে রিকনস্ট্রাকসান করতে হবে। সেখানে টেকনিক্যাল পারসনস---ডাক্তার বা ইঞ্জিনীয়ারদের নিতে হবে। তৃতীয় ডিমান্ড ছিল প্যারিটি অফ পে স্কেল অর্থাৎ আই, এ, এস-রা যে হারে টাকা পাচ্ছেন সমহারে টাকা ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের দিতে হবে। আমরা প্রথম জিনিষ যেটা সেটা একটু চিন্তা করে দেখি অর্থাৎ স্ট্যাটাসের কথা টেকনিক্যাল হেড ইন টেকনিকাল ডিপার্টমেন্ট। এখন হেলথ ডিপার্টমেন্টের দুটো ভাগ রয়েছে---একটা ডাইরেকটরেট, আর একটা সেক্রেটারীয়েট। এই দুটো ভাগের মধ্যে যেখানে হেলথ ডাইরেকটরেট সেখানে সব কিছুই প্রায় ৪০ জন ডাক্তার, তাঁরা এম, বি, বি, এস, এবং তাঁদের বড় বড় ডিগ্রি রয়েছে এবং তারা এই সমস্ত পদে থেকে সরকারকে সাহায্য করছেন এবং জনসাধারণকে সাহায্য করছেন। আর সেক্রেটারীয়েট যেখানে সেখানে ডবলু, বি, সি, এস বা আই, এ, এস-রা কাজ করছেন। প্রায় দু বছর হতে চললো আমি সেখানে কাজ করছি জনসাধারণের মত নিয়ে মন্ত্রী হিসাবে। এই দু বছরের মধ্যে অন্তত হেলথ ডিপার্টমেন্টে কোনদিন ৪০ জন ডাক্তারের সঙ্গে সেক্রেটারীর ঝগড়া চোখে পড়ে নি, একদিনও দেখিনি তাদের মধ্যে মতবিরোধ হয়েছে। উল্টো দেখেছি ডাক্তারবাবুরা ফাইল যখন আইন সংক্রান্ত প্রশ্ন দেখা দিয়েছে বা কোনরকম বিধানসভার প্রশ্ন সম্পর্কে প্রশ্ন দেখা দিয়েছে আমার কাছে ফাইল পাঠিয়ে দিয়েছেন সেক্রেটারীর কাছে ফাইল পাঠিয়ে দিতে বলেছেন তাদের ওপিনিয়ানের জন্য। ঠিক উল্টো দেখেছি বড় বড় আই, এ, এস অফিসার রয়েছেন তাঁরাও যখনই দেখেছেন এস, এস, কে, এম হাসপাতালে ইনটেনসিভ কেয়ার ইউনিট হবে সেটা কিভাবে হবে সেটা সম্পূর্ণভাবে ডাইরেকটর অফ হেলথ সার্ভিস বা অন্যান্য যাঁরা ডাক্তার রয়েছেন তাদের উপর ছেড়ে দিয়েছেন, কোনরকম কলম চালান নি। কিন্তু

তা সত্ত্বেও কেন এইভাবে স্ট্যাটাসের আন্দোলন সুরু হল? প্রথমে সুরু হয়েছিল ১৪ই ফেব্রুয়ারী, তারপর সেটা ২১এ ফেব্রুয়ারী থেকে সুরু হল। কিন্তু এখনও পর্য্যন্ত তারা সকলেই কাজ করে যাচ্ছেন কেউ এ্যাবসেন্ট হননি। এখন আজকে যদি বলি সেক্রেটারী হবেন একজন টেকনোক্রেট তাহলে নিশ্চয় ডাইরেকটরেটে যে সমস্ত অফিসাররা কাজ করছেন বা পাবলিক হেলথ ইঞ্জিনীয়ারিংয়ে যে সমস্ত ইঞ্জিনীয়াররা কাজ করছেন তাদের মধ্যে কে হবেন সেটাই প্রথমে বিবেচনা করতে হবে। সরকার থেকে ক্যাবিনেট ডিসিসান নিয়ে যেটা আমরা করলাম সেটা জানালাম। অনেকদিন আগে এইসব সুরু হওয়ার আগে আমি ফাইলে লিখেছি যে সমস্ত জিনিষ টেকনিক্যাল তা যাতে অন্য জায়গাতে না যায়। যে সমস্ত বিজ্ঞান বিষয়ক সে সমস্ত বিষয়ে টেকনোক্রাটদের দেবার কথা বলেছি। এ সমস্ত মেনে নেওয়া হয়েছে। কিন্তু অসুবিধা হয় কোথায়? ফাইন্যান্স থেকে যখন নানা রকম প্রশ্ন আসে এবং নানা রকম প্রশ্ন যখন ওঠে সেটাকে যাতে তাড়াতাড়ি করে উঠতে পারি তারজন্য হেলথ সেল তৈরী করা হয়েছে এবং তার ফলে কাজের যে অসুবিধা ছিল তা দূর করতে সক্ষম হয়েছি। তবে ক্যাবিনেট থেকে যখন এল এবং এটা ঠিকমতো রুল তৈরী করতে হলে আইনের মাধ্যমে আমি নিজে চিঠি লিখে সমস্ত এক্সপ্লেন করে দিয়েছি এবং কোথায় কিভাবে ফাইল যাবে সেটা শুদ্ধ জানিয়ে দিয়ে পাঠিয়ে দিয়েছি। মাননীয় মুখ্যমন্ত্রী যখন ঘোষণা করলেন সেদিন সেই রাত্রেই সমস্ত কিছু মিটমাট হয়ে গেছে। আমি জানি আজকে সমস্ত গ্রামবাংলাতে ৫ হাজার ডাক্তার যারা কাজ করছেন তারমধ্যে ৮শো মাত্র আছেন শহরাঞ্চলে। আর সবাই গ্রামবাংলায় আছেন। চলে যান গ্রামবাংলার যে কোন জায়গায় যেখানে ৩১৩ জন তরুণ ডাক্তার কাজ করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একবার এ্যাপিল করার পরে, তাদের সঙ্গে দেখা করার পরে একটি টাকা বেশী না চেয়ে কোন রকম স্ট্যাটাস না করে গ্রামে গিয়ে কাজ আরম্ভ করেছেন। তবে এই আন্দোলনের মধ্যে আনল কারা? তবে তাদের কাছে নানাভাবে নানারকম পাইয়ে দেবার জন্য রাজনীতি করা সুরু করতে শেখালেন কারা? আজকে এতদিন হয়ে গেল সমস্ত স্বাস্থ্য কেন্দ্রে, গভর্ণমেন্টের অফিসিয়াল রিপোর্ট রয়েছে, ভালভাবে কাজ চলছে। ডাক্তারবাবুরা শুধু আমার কাছে বলে পাঠাচ্ছেন, টেলিগ্রাম, টেলিফোন, করছেন, বাহিরে থেকে লোক আসছে, নানারকম এ্যাজিটেটর আসছে কাজ করতে বারণ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুঃখ লাগে এই জন্য যখন স্ট্যাটাসের প্রশ্ন হচ্ছে---ডাইরেকটরেট, সেক্রেটারীয়েট এই দুই ভাবে আমাদের চিন্তা করতে হবে। দুভাগের মধ্যে কি অপমান লেগেছে? অপমান লেগেছে এই ডাইরেকটর অব হেলথ সার্ভিসেস তিনি যখন বাঁকুড়ায় এনকেফেলাইটিস কেস সরেজমিনে তদন্ত করবার জন্য যান, এই আন্দোলন হবার অনেক দিন আগে, তখন লেখা হল বাঁকুড়া সার্কিট হাউস নাকি ভি, আই, পি ছাড়া কাউকে দেওয়া যাবে না। ঐখানেই প্রতিবাদ করি এবং যখন মুখ্যমন্ত্রীর সামনে গিয়েছিলাম তিনি নাকচ করে দিয়েছেন। তিনি বললেন ডাইরেকটর অব হেলথ সার্ভিস নিশ্চয় ভি, আই, পি, তিনি সার্কিট হাউস পেতে পারেন। তিনি গিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সি, পি, আই সদস্যরা উত্তেজিত---তারা কি একটু ভেবে দেখছেন এর পিছনে কে আছে? এর আগে বারবার বলেছিলাম যে আপনারা ভেবে দেখুন, এর পিছনে কি আছে? এর পিছনে গ্রামবাংলার যে সমস্ত ডাক্তারবাবু প্রতিদিন একলা সমস্ত রোগী দেখে যান, নিজেই রান্না করেন, ঘর পরিস্কার করেন, হাসপাতাল পরিস্কার পরিচ্ছন্ন করেন, পরিচর্যা করেন সেই ডাক্তারের সঙ্গে তারা একমাত্র কথাবার্তা বলেন নি। বসবার জন্য বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কতবার বসব, কাদের সঙ্গে বসব, যার পিছনে রাজনীতি করার চক্রান্ত থাকে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন রাত্রিবেলা মোটামুটি ঐভাবে, আমার চিঠি দেবার পরে সমস্ত কলেজে এ্যাকসেপটেড হবার কথা---কিন্তু কেন হাত দেওয়া যাবে না? ৯০ ভাগ তরুণ ডাক্তারবাবুর কাজে যোগ দেবার ইচ্ছা আছে। তাই ডাক্তার জ্যোতিময় মজুমদার কাল রাত্রে স্বপ্ন দেখে বসলেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বন্দুক নিয়ে আক্রমণ করতে গিয়েছিলেন। এন, আর, এস, হসপিটালে যখন এই রকম ঘটনা ঘটে তখন আমাদের একজন সদস্যকে নিয়ে বিপাকে ফেলবার চেষ্টা করা হয়েছিল সৌমেন মিত্রকে, মেডিকেল কলেজে যখন ঘটনা ঘটে তখন গৌতম চক্রবর্ত্তীকে গুন্ডার [illegible] র লিডার বলা হয়েছিল। বলা হয়েছিল মন্ত্রীর গাড়ী নিয়ে

গিয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত মিথ্যা---এই চক্রান্ত যারা করছেন তারা বাহিরে থেকে চক্রান্ত করছেন, যারা হাউসের মধ্যে আসেন নি। হাউসের মধ্যে আসেন নি কারা? আসেনি সি, পি, আই, এম, কিম্বা হাউসের মধ্যে আসেনি যারা মুনাফাখোর, যারা খাবার নিয়ে লোফা-লোফি করছেন। কাগজের প্রতিদিন খবর---কয়েকদিন ধরে ডাক্তারবাবুদের ধর্মঘট চলছে, সঙ্গে সঙ্গে বেরিয়ে যাচ্ছে, কাগজের প্রতিদিন খবর ইঞ্জিনীয়াররা কাজ করছেন না, তাদের দাবী-দাওয়া আছে, এই নিউজ বেরিয়ে যাচ্ছে, সরকার মেনে নিচ্ছেন না। তাই আজকে বলি কাগজের খবর কোথায় গেল মুনাফাখোররা যে এত লুট পাট করছে, কাগজের খবর কোথায় গেল যেখানে ওষুধে ভেজাল মেশানোর চেষ্টা চলছে---সে সব খবরগুলি কাগজে বেরোচ্ছে না। কারণ তাদের তো মুভমেন্ট হবে---যত তাড়াতাড়ি মুভমেন্ট করতে পারি---এর পরে আসবে ডিজেল মুভমেন্ট, তারপরে ট্রান্সপোর্ট মুভমেন্ট, তারপরে আসবে কৃষির মুভমেন্ট, তারপরে আসবে নানা রকম মুভমেন্ট---ঐ মুনাফাখোর, ঐ রিএ্যাকশনারি ফোর্সেস কারা---জনসমাজকে যদি জানতে না দেন, কত দাম বেড়ে গেল জিনিষের কিছুই বেরোবে না কাগজে, নিশ্চিত ভাবে দেখতে পাবেন, সবারই জানা আছে। যখন হাউস চলছে আলো নিভিয়ে দেওয়া হল, এটা খুব ভাল করে কাগজে বেরোবে, আলো নিভে গিয়েছিল। এই সমস্ত হাউসের মধ্যে টেকনোক্র্যাটস না হলে চলে না। এই সমস্ত সমাজে যারা রয়েছে, এই সমস্ত কাজ যারা করছে---সি, পি, আই, বন্ধু যারা রয়েছেন, আপনারা যে আদর্শ নিয়ে এসেছেন, ভেবে দেখুন সেই আদর্শকে বানচাল করবার জন্য লোকেরা ঘোরাফেরা করছে। আর, এস, পি, সদস্য তিমিরবাবু তিনি বললেন গ্রামবাংলায় ডাক্তার কি করে যাবে---গ্রামবাংলায় ওষুধ নেই, আগে ওষুধ পাঠান তারপরে ডাক্তার যাবে। ডিম আগে এল, না মুরগী আগে এল, এ সব আলোচনার মধ্যে আমি যেতে চাই না। কিন্তু আমি সেই আলোচনার মধ্যে যেতে চাই যে কোন ডাক্তারবাবু কি ওষুধ চান তিমিরবাবু সেই লিষ্ট নিয়ে আমার কাছে আসুন, আমি নিজে আপনার বেলডাঙ্গার আপনার এলাকায় পৌঁছে দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত জিনিষ তারা বলছেন। আর, এস, পি, সদস্য তিমিরবাবু দেখেন নি রাত্রিবেলা তার বাড়ীতে হয়ত যে সমস্ত লোকেরা গিয়েছিলেন তারা নিশ্চিতভাবে এমন কিছু তার কাছে বলবার জন্য এসেছিলেন যদি এইভাবে কাজ করি তাহলে কংগ্রেস সরকারকে বিপর্যস্ত করা যাবে। তিমিরবাবু নিশ্চয় জানেন, আর, এস, পি, সদস্যরা নিশ্চয় জানেন যে তারা পিপলের দ্বারা ইলেকটেড হয়েছেন। আজ কারা হাসপাতাল থেকে বেরিয়ে যাচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়?

[4-15 - 4-25 p.m.]

গরীব মানুষরা হাসপাতাল থেকে ফেরত চলে যাচ্ছে---বেলভিউ নার্সিং হোমের রোগীরা ফেরত চলে যাচ্ছে না, অন্যান্য নার্সিং হোমের রোগীরা ফেরত চলে যাচ্ছে না কিন্তু তাদের জন্য বলবার কে আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়। কেউ তাদের কথা বলবে না। আজকে কোন মা কোথাও মরে গিয়েছেন কিনা সে খবর তো আসবে না। আমার কাছে রিপোর্ট আসছে যে কোন জায়গা থেকে কোন রোগী ফেরত যায় নি। কিন্তু আমি জানি, মাননীয় সদস্যরা জানিয়েছেন, হাজার হাজার রোগীকে ফেরত দেওয়া হচ্ছে। কিন্তু তারা রিপোর্ট পাঠাচ্ছেন যে, ফেরত যায় নি। সুতরাং এটা কাদের আন্দোলন মাননীয় অধ্যক্ষ মহাশয়? তাদের তিনটি দাবীর মধ্যে প্রথম দাবী কমিশনারের র‍্যাঙ্ক সেটা করে দেওয়া হয়েছে। কমিশনারের যে পাওয়ার বেশী সে সম্পর্কে আমাকে বোঝাতে হয়েছে দু দিন ধরে। তাদের আমি বলেছি, রুলসটা পড়ে আসুন একটু ভাল করে। তারা বলেছেন, লিখে দিন, আমরা লিখে দিয়েছি---লিখে ভাগ করে দিলাম। কিন্তু তা সত্ত্বেও ডাক্তারবাবুরা, যারা বাস্তবিক কাজ করতে চান, যারা সত্যিকারের ভাবছেন রোগী কষ্ট হচ্ছে বলে, যারা এসে বলে যাচ্ছেন কোন রোগীর যাতে কষ্ট না হয় সেটা দেখছেন তাদের মধ্যে ছোট ছোট পপুলার মুভমেন্ট তৈরী করা হচ্ছে এবং রিএ্যাকশনারী ফোর্স সেখানে নাচ সুরু করে দিয়েছে। আমি জানি, কালকে রাত্রিবেলাতেই এটা উইথড্র হয়ে যেত কিন্তু তা হয়নি। স্যার, দুঃখ লাগে এটা দেখে যে যারা একটার পর একটা ঘটনার সৃষ্টি করছেন তা। সেখানে এম,

এল, এ-দেরও নানাভাবে জড়িয়ে দেবার চেষ্টা করছেন। তাই আপনাদের বলি, আপনারাও কিন্তু রেহাই পাবেন না যদি না তাদের চিনতে পারেন। স্যার, আপনি জানেন, ৭৭টি স্বাস্থ্যকেন্দ্রে কোন ডাক্তার ছিলেন না, ৯৭টি প্রাইমারী হেলথ সেন্টারে কোন ডাক্তার ছিলেন না, সেখানে আমরা সেই ফিগারটাকে নামিয়ে আনতে পেরেছি ২৭এ দু বছরের আপ্রাণ চেষ্টায় এবং ডাক্তারবাবুরা এসেছেন বলে। তাদের বাড়ীতে বাড়ীতে ফোন করা হয়েছে---কোন এ্যাসোসিয়েসান থেকে করা হয়েছে নিশ্চিতভাবে জনসাধারণ তার বিচার করবেন, তাদের ফোন করে বলা হয়েছে তোমরা গ্রামে যেও না। তোমাদের জন্য আগে অনেক টাকা ব্যবস্থা করি তারপর তোমরা গ্রামে যাবে, এখন গ্রামে যাবার দরকার নেই। স্যার, তাই এই চক্রান্তকারীদের নিশ্চিতভাবে আমাদের চিনে নিতে হবে। স্যার, দু নং ডিমান্ড টাকার ডিমান্ড। কনফেডারেশনের লোকেরা যতবার এসেছেন ততবার বলেছেন, স্যার, শুধু আমাদের হেলথ সেক্রেটারী করে দিন, ইঞ্জিনীয়ারিং ডিপার্টমেন্টের সেক্রেটারী করে দিন, আর কোন ডিমান্ড আমাদের নেই। কিন্তু তারাই যখন বাইরে যাচ্ছেন তখন জুনিয়ার ডাক্তারদের বলছেন, তোমাদের টাকা চাইতে হবে, নিশ্চয় তোমরা টাকা চাও, তোমরা এত কষ্ট করছ, নন-প্রাকটিসিং এ্যালাউনস বাড়াতে হবে, তা না হলে আন্দোলনে আমাদের সঙ্গে থাক। আজকে পরিষ্কারভাবে তারা এসে বলুন যে, তারা কোন টাকা চান না। সি, পি আই বন্ধুদের ভুল বুঝিয়ে গিয়েছেন তারা। তাদের কাছে তারা স্ট্যাটাসের প্রশ্নটাই দেখিয়ে দিয়ে গিয়েছেন। কারণ তারা জানেন যে, টাকার প্রশ্ন তুললে সি, পি, আই বন্ধুদের তাদের আদর্শ অনুযায়ী তারা সেটা মানাতে পারবেন না। স্যার, জুনিয়ার ডাক্তার যাদের বাড়ান উচিত, যারা গ্রামে গিয়ে কাজ করছেন, যারা সিনিয়ারদের পেছনে পেছনে ঘুরে বেড়ান, সিনিয়ার হয়ত একটা টাকার তোড়া ফেলে দেয়, যাদের সংসার চালাতে হিমসিম করতে হয় তাদের কথা একদিনের জন্যও বা তাদের এক টাকা বাড়াবার জন্য কনফেডারেশনের কোন সদস্য আমাদের বলেন নি। মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশে গ্রামে যে সমস্ত জুনিয়ার ডাক্তার রয়েছেন তাদের জন্য রুর‍্যাল এ্যালাউনস, নন-প্রাকটিসিং এ্যালাউনস প্রকল্প আমরা তৈরী করেছিলাম।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

মাননীয় স্পীকার মহাশয়, আমাকে একটু সময় দয়া করে দিন, আমি হাউসের কাছে পারমিসান চেয়ে নিচ্ছি।

**Mr. Speaker** . I am sorry I have no power under the Rules to extend the time. You can finish your sentence.

**Shri Ajit Kumar Panja :**

সেই প্রকল্প অনুযায়ী বাড়াবার জন্য আমরা চেষ্টা করছিলাম যাতে তারা কিছু সুযোগ সুবিধা পান এবং সেখানে কাজ করতে পারেন। তাদের নিজেদের রান্না করতে হয়, ঘর পরিষ্কার করতে হয় তারজন্য কোন ব্যবস্থা করতে পারি কিনা সে চেষ্টা আমরা করছিলাম, কিন্তু স্যার, আজকে সবকিছু বানচাল করে দেবার চেষ্টা করা হচ্ছে। আজকে স্যার সি, পি, আই সদস্যরা, ও বিগড়লো তাদের সেক্রেটারীয়েটের যে রেজলিউসান সে বক্তব্য হাউসে রাখলেন না যে আশু সমাধান হোক, আর, এস, পি সদস্যরা, যারা খেটে খাওয়া মানুষের কথা বলে চিরকাল চিৎকার করে আসছেন আশ্চর্য্য লাগে তারাও আজকে আমাদের কংগ্রেসীদের দেখে চিৎকার করতে আরম্ভ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন প্রিভিলেজের প্রশ্ন তোলা হয়েছে

(এই সময় লাল আলো জ্বলে ওঠে)

**Mr. Speaker** : The time is over. Just two hours and thirty minutes is over. I have no right to extend the time for discussion beyond 4-20 p.m. because 2 hours 30 minutes is just over.

**Mr. Speaker :** *I quote from rule 195—I can fix the time for discussion not exceeding two and half hours under the rules. I have no power to extend the time. The discussion is closed.*

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার রুলিং মাথা পেতে নিয়েছি ডিসকাসন বন্ধ হয়ে গেছে। প্রিভিলেজের প্রশ্ন ইলা মিত্র মহাশয়া তুলেছেন। তিনি বলেছেন ভুল তথ্য আমি পরিবেশন করেছি এখানে। তাই তিনি প্রিভিলেজের কাঠগড়ায় দাঁড় করাতে চান। তিনি প্রিভিলেজ মোশান দিন তার যোগ্য উত্তর আমি নিশ্চয়ই দেবো। তবে শুধু দুঃখ এই যে তিনি অধ্যাপকদের আন্দোলনের নেতৃত্ব দেন এবং কারাবরণও করেছেন। তাই যে কোন অঙ্কের অধ্যাপককে একটি জিজ্ঞাসা করে নিন যে গুণ করলে ২০ লক্ষ ৭০ হাজার হয় কিনা। গুণটা সত্য, যদি একটা কাগজে লিখে নেন যে ৩৪৫ তাকে যদি তিনি ১২ মাসের ১২ দিয়ে গুণ করেন এবং তাকে ৫ শত দিয়ে গুণ করেন, এটা একটু কষ্টকর হবে আপনার পক্ষে যদি কোন অধ্যাপককে জিজ্ঞাসা করে নেন তাহলে দেখবেন এটাই দাঁড়ায়।

**Shrimati Ila Mitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩৪৫ টাকা কোথা থেকে এল এই একটি প্রশ্ন আমি তুলেছি। যদি আমি স্যাটিসফাই হই তাহলে প্রিভিলেজ মোশান তোলার কোন প্রয়োজন নেই।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে আরো সুবিধা হল। এখানে আর গুণ করতে হবে না শুধু যোগ বিয়োগ করলেই হবে। যোগ বিয়োগটা হচ্ছে এই ১৩৫০, যদি আমার কাগজটা পড়েন তাতে লেখা আছে। আপনি যদি দেখেন পেজ ফাইভে লেখা আছে ১৩৫০ ইন্টারমিডিয়েট সিলেকশান গ্রেড তার থেকে ৭৪০ যেটা আছে, দেখেছে ইন্টারমিডিয়েট সিলেকসান গেড করার জন্য যেটা আমরা সিদ্ধান্ত নিয়েছি ৭৪০ই আছে। উনি যোগ বিয়োগ ভুল করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুঃখিত, আমি ভেবে-ছিলাম যে যোগ বিয়োগটা মৌখিকভাবে ওনাকে শেখাতে পারবো যখন উনি পারছেন না। তবে আমি লিখিতভাবে দিচ্ছি যাতে প্রিভিলেজ আনলে আমাকে যথাযোগ্য শাস্তি দিতে পারেন।

## VOTING ON DEMANDS FOR GRANTS

### Demand No. 63

Major Heads : 321—Village and Small Industries, 521—Capital Outlay on Village and Small Industries ( Excluding Public Undertakings ) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings).

[4-25—4-35 p.m.]

**Dr. Zainal Abedin :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

পশ্চিম বাংলার মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই সভার সামনে তিন কোটি ছত্রিশ লক্ষ ঊনিশ হাজার টাকার ব্যয়বরাদ্দ মঞ্জুর করার জন্যে বিনীত আবেদন রাখছি। এই অর্থ খরচ হবে ৬৩নং মঞ্জুরী খাতে এবং বাজেট তালিকা মেজর হেড "৩২১---ভিলেজ অ্যান্ড স্মল ইন্ডাস্ট্রিজ, ৫২১---ক্যাপিট্যাল আউটলে অন ভিলেজ অ্যান্ড স্মল ইন্ডাস্ট্রিজ এবং ৭২১---লোনস্ ফর ভিলেজ অ্যান্ড স্মল ইন্ডাস্ট্রিজ" অনুসারে।

২। অতি জনবহুল পশ্চিমবাংলা কর্মহীনতার সমস্যায় প্রায় ভেঙ্গে পড়তে চলেছে। অর্থনীতি আজ নানাভাবে বিপর্যস্ত। এই বিপর্যয় থেকে রাজ্যকে রক্ষা করার একমাত্র স্বীকৃত ও পরীক্ষিত রাস্তা হ'ল ক্ষুদ্র শিল্প ও গ্রামীণ শিল্পের প্রসার। ক্ষুদ্র ও গ্রামীণ শিল্পের মাধ্যমেই নূতন কর্ম সৃষ্টি সম্ভব। শিল্পের প্রসারের কথা বলা যত সহজ, পশ্চিমবাংলার মত রাজ্যে তা কাজে পরিণত করা খুবই শক্ত। মধ্যবিত্ত বাঙালীর মনোবৃত্তি সবসময়ই সম্মানজনক চাকরী খুঁজে বেড়িয়েছে। যতক্ষণ না এই মনোবৃত্তির আমূল পরিবর্তন করা সম্ভব হচ্ছে ততক্ষণ শিল্পোন্নতির কথা কাগজে পরিকল্পনাই থেকে যাবে। সামাজিক ও অর্থনৈতিক পরিস্থিতির এই জটিলতায় একটি সুসংহত কার্যধারার কথা চিন্তা করতে হবে---যে কার্যধারায় নূতন অর্থ বিনিয়োগ পরিকল্পনা এবং সমস্ত ব্যবস্থার একটা পরিপূর্ণ সমন্বয়ে সমাজের উপর দ্রুত সেই মানসিক পরিবর্তন নেমে আসবে, যার ফলে দেশের যুবসমাজ ও শিল্পোদ্যোগীরা একযোগে শিল্প স্থাপনের লক্ষ্যে এগিয়ে যাবেন। ক্ষুদ্র এবং গ্রামীণ শিল্পের বিকাশ সমাজের উপর আরো কল্যাণের ছায়া মেলে দেবে, সমাজের অর্থনৈতিক দিক থেকে দুর্বল অংশ শক্তিশালী হবে, ধনের সুষম বন্টন সম্ভব হবে, উৎপাদন যন্ত্রের উপর সকলের সমান অধিকার প্রতিষ্ঠিত হবে। যে সমাজতন্ত্রের স্বপ্ন আমরা স্বাধীনতার সকাল থেকে দেখে আসছি, যে সমাজতন্ত্রের শপথ আমরা স্বাধীনতার শুরু থেকে নিয়েছি সেই স্বপ্ন হয়তো এইভাবেই সফল হবে।

৩। অর্থনীতিতে ক্ষুদ্র এবং গ্রামীণ শিল্পের উপর এত গুরুত্ব দেওয়া সত্বেও আমাদের দুর্ভাগ্য গত ২৫ বছর ধ'রে এই বিভাগটিকে আমরা নিতান্তই অবহেলা ক'রে এসেছি। গত চারটি পরিকল্পনায় এর জন্য যে অর্থ বিনিয়োগ করা হয়েছে তার পরিসংখ্যান তুলে ধরলে আমার কথার সত্যতা প্রমাণিত হবে। প্রথম পরিকল্পনায় রাজ্যের মোট ব্যয়বরাদ্দ ৭২.২৫ কোটি টাকার মধ্যে মাত্র ৪৭ লক্ষ টাকা পড়েছিল গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের খাতে। দ্বিতীয় পরিকল্পনায় এই রাজ্যের পরিকল্পনা অর্থের পরিমাণ ছিল ১৫৭.৬৬ কোটি টাকা, গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প পেয়েছিল মাত্র ৫ ২৯ কোটি টাকা। তৃতীয় পরিকল্পনার মোট ব্যয়বরাদ্দের ৩০৫ কোটি টাকার মধ্যে ক্ষুদ্র এবং গ্রামীণ শিল্পের ভাগে পড়েছিল ৫.২০ কোটি টাকা। তৃতীয় পরিকল্পনার শেষে আমরা তিন বছরের জন্যে একটা প্ল্যান হলিডের মধ্যে কাটিয়েছি। সেই সময় তিনটি বাৎসরিক পরিকল্পনায় রাজ্যের জন্যে মোট ব্যয়বরাদ্দের পরিমাণ ছিল ২১১.৫০ কোটি টাকা। এর মধ্যে গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের জন্যে ব্যয় করা হয়েছিল মাত্র ২.৪১ কোটি টাকা। চতুর্থ পরিকল্পনায় মোট অর্থ ৩২২ কোটি টাকার ৫.৪৭ কোটি টাকা খরচ হবে ক্ষুদ্র ও গ্রামীণ শিল্পে। তা হ'লে আপনারা দেখুন স্বাধীনতার এই ২৫ বছরে আমরা রাজ্যের মোট পরিকল্পনা অর্থের মাত্র ১.৮ শতাংশ ক্ষুদ্র ও গ্রামীণ শিল্পের জন্যে ব্যয় ক'রে কর্তব্য সাধনের প্রয়াস পেয়েছি। এর অন্য অর্থ কি এই দাঁড়ায় না---আমরা অর্থনীতির সবচেয়ে গুরুত্বপূর্ণ একটা দিক উপেক্ষা করেছি এবং এই উপেক্ষার ফলেই রাজ্যের সমস্যা বেড়েছে, ক্ষুদ্র এবং গ্রামীণ শিল্পের যে প্রসারের কথা আমরা মুখে বলেছি তা বাস্তবে সম্ভব হয় নি। এখন পঞ্চম পরিকল্পনার দিকে তাকান---দেখুন, রাজ্যের মোট ব্যয়বরাদ্দের পরিমাণ হাজার কোটি টাকার মধ্যে ক্ষুদ্র ও গ্রামীণ শিল্প পেয়েছে ১৪.৪০ কোটি টাকা। আমার দপ্তর চেয়েছিল ৪৫ কোটি টাকা অর্থাৎ মোট বরাদ্দের মাত্র ৩ শতাংশ। অর্থাৎ পঞ্চম পরিকল্পনাতেও রাজ্যের এই সঙ্কটজনক অর্থনৈতিক পরিস্থিতিতে ক্ষুদ্র এবং গ্রামীণ শিল্পের প্রতি আমাদের যতটা নজর দেওয়া উচিত ছিল তা দিতে পারব না। সভার মাননীয় সভ্যদের কাছে আমি স্পষ্টই জানাতে চাই এই রাজ্যের ক্ষুদ্র এবং গ্রামীণ শিল্পের দিকে পরিকল্পনা কমিশন এবং ভারত সরকারকে আরো সহানুভূতির দৃষ্টি দিতে হবে। এ ছাড়া ক্ষুদ্র শিল্পকে ব্যাঙ্ক থেকে আরো বেশী অর্থ সাহায্য পাওয়ার সুযোগ দিতে হবে। আমাদের দিক থেকে আমরা অনবরতই পরিকল্পনা কমিশন ও ভারত সরকারকে পঞ্চম পরিকল্পনায় এই খাতে ব্যয়বরাদ্দ আরো বাড়াবার প্রয়োজনীয়তা মেনে নিতে বলেছি।

৪। একথা ঠিক নানা প্রতিকূলতার মধ্যে কাজ ক'রেও ক্ষুদ্র এবং গ্রামীণ শিল্পের এলাকায় মোটামুটি একটা সীমিত সাফল্য সম্ভব হয়েছে। কয়েকটি বৃহৎ পরিকল্পনার বিষয় কেন্দ্রের অনুমোদন লাভের জন্য আমাদের প্রয়াস সফল হয়েছে। এগুলি শিল্পের পক্ষে সহায়ক হবে।

কলকাতায় টুল ডিজাইনের জন্য একটি কেন্দ্রীয় সংস্থা গ'ড়ে উঠবে। গ'ড়ে উঠবে একটি ইলেকট্রনিক্স টেস্টটিং ল্যাবরেটরি। এই সংস্থা দু'টি রাজ্যে ইঞ্জিনীয়ারিং মেশিন টুলস এবং ইলেকট্রনিক্স শিল্পের প্রসারে সাহায্য করবে। কলকাতার লবণ হ্রদ এলাকায় রপ্তানি-যোগ্য পণ্য উৎপাদনের জন্যে একটি এক্সপোর্ট প্রসেসিং জোন স্থাপনের ব্যাপারে ভারত সরকার আমাদের সঙ্গে একমত হয়েছে। এই পরিকল্পনা চালু হ'লে সরাসরি ১২ হাজার লোক চাকরী পাবেন। বহুবার বহু আবেদন-নিবেদনের পর আমরা স্মল ইন্ডাস্ট্রিস সার্ভিস ইনসটিটিউট-এর দুর্গাপুর ও শিলিগুড়িতে একটি ক'রে শাখা অফিস খোলবার ব্যাপারে ভারত সরকারকে রাজী করতে পেরেছি। কিছু কিছু ক্ষুদ্র শিল্প বিভিন্ন সময়ে প্রয়োজনীয় কাঁচামাল সংগ্রহে অসুবিধার মুখোমুখি হয়েছেন। যখনই এই ধরনের পরিস্থিতির সৃষ্টি হয়েছে তখনই আমার দপ্তর ক্ষুদ্র শিল্পের সাহায্যে এগিয়ে গেছে এবং কেন্দ্রীয় সরকারের উচ্চ মহলের সঙ্গে যোগাযোগ ক'রে কাঁচামাল সংগ্রহ ক'রে দিয়েছে। এই প্রসঙ্গে রাজ্যে বর্তমানে যে হাই ডেনসিটি এবং লো ডেনসিটি পোলিথিলিন মোল্ডিং পাওয়ার-এর সঙ্কট চলেছে তার উল্লেখ করবো। ক্ষুদ্র প্লাস্টিক শিল্প প্রকৃতই আর সমস্যার সম্মুখীন। আমরা ভারত সরকারের কাছে দরবার করেছি যাতে এই রাজ্যে এ্যাসিড ও কেমিক্যাল প্রস্তুতকারকদের সলফিউরিক এ্যাসিড-এর অভাব অবিলম্বে মেটাবার ব্যবস্থা করা হয়। ক্ষুদ্র শিল্পের এলাকায় ল্যাম্প প্রস্তুতকারকদের সমস্যার ব্যাপারে আমরা কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করেছি--প্রথমত কাঁচামালের ঠিকমত যোগান চাই এ ছাড়াও আমাদের দিক থেকে সরকারী দপ্তর এবং সরকার পরিচালিত সংস্থা যাতে শূন্য থেকে একশো ওয়াটের জি এল এস ল্যাম্প শুধুমাত্র ক্ষুদ্র প্রতিষ্ঠান থেকে কেনেন তার জন্য নির্দেশ জারী করা হয়েছে।

৫। অর্থনীতির দিক থেকে গত বছরকে রাজ্যের পক্ষে বেশ দুর্যোগপূর্ণই বলা চলে। বহু ধরনের বাধাবিপত্তি রাজ্যের ক্ষুদ্র শিল্পের অগ্রগতিকে ব্যাহত করেছে। এত বাধার মধ্যেও কিছু অগ্রগতি কিন্তু সম্ভব হয়েছে। প্রথমেই আসা যাক তাঁতের জন্যে সুতো নিয়ন্ত্রণের ব্যাপারে। সুতোর উপর নিয়ন্ত্রণ আদেশ বলবৎ হবার সঙ্গে সঙ্গে তাঁতশিল্পে বহু দুর্বলতা প্রকট হয়েছে। সুতো নিয়ন্ত্রণে আমাদের অভিজ্ঞতার ফলশ্রুতি হ্যান্ডলুম এ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন-এর কাজই হবে সুতো সংগ্রহ করা, তৈরি জিনিস বিক্রির ব্যবস্থা করা এবং তাঁত ও যন্ত্রচালিত তাঁতশিল্পের জন্যে প্রক্রিয়া প্রসিদ্ধন কেন্দ্র স্থাপন করা। সুতো নিয়ে নাড়াচাড়া করতে গিয়ে আমরা দেখেছি রাজ্যে তাঁতশিল্পের চাহিদা অনুযায়ী সুতোর সরবরাহ যথেষ্ট কম। সেই কারণে আমরা সিদ্ধান্ত নিয়েছি পঞ্চম পরিকল্পনায় রাজ্যের বিভিন্ন প্রান্তে সুতো তৈরির কল বসানো হবে। সুতোর উৎপাদন বাড়িয়ে আমরা তাঁত ও যন্ত্রচালিত তাঁতের কাঁচামালের সমস্যা সমাধান করার আশা রাখি। সারা দেশে তুলো পরিবহণের খরচা এক ক'রে দেওয়ার বিষয়ে আমাদের বক্তব্য মেনে নেওয়া হোক ভারত সরকারকে অনুরোধ জানিয়ে চলেছি। এ বিষয়ে ভারত সরকার সিদ্ধান্ত নিলে আমাদের তাঁতশিল্প প্রকৃতই উপকৃত হবে এবং অগ্রগতির রাস্তা খুঁজে পাবে।

৬। ষোলো দফা কর্মসূচি অনুসারে এক বছরে অর্থাৎ ১৯৭২ সালের অক্টোবর থেকে ১৯৭৩ সালের সেপ্টেম্বর পর্যন্ত আমরা কথামত আড়াই হাজার শিল্প সংস্থার জায়গায় ২,৭৯৫টি সংস্থা গ'ড়ে তুলতে পেরেছি। এইসব নূতন প্রতিষ্ঠানে ১৯,২২৪ জনকে চাকরী দেওয়া সম্ভব হয়েছে। এই নূতন প্রতিষ্ঠানগুলিতে মোট অর্থ বিনিয়োগের পরিমাণ দাঁড়িয়েছে ৬ কোটি টাকা। ১৯৭৩ সালে অক্টোবরের পর থেকে ১৯৭৪ সালের জানুয়ারী পর্যন্ত আরো ৫৬২টি সংস্থা এই কর্মসূচিতে গ'ড়ে উঠেছে, নূতন চাকরী পেয়েছেন ৩,৬০২ জন। ১৯৭২ সালের মার্চ মাস পর্যন্ত রাজ্যে রেজিস্টার্ড ক্ষুদ্র শিল্পের সংখ্যা ছিল ২৯ হাজার। সেই সংখ্যা এখন ৪৫ হাজারের সীমারেখা ছাড়িয়ে গেছে। শিল্পে ব্যবহারযোগ্য কিছু কিছু কাঁচামালের ঘাটতির সুযোগ নিয়ে এক ধরনের নীতিহীন মানুষ কোটায় কাঁচামাল সংগ্রহ ক'রে কালোবাজারী ক'রে থাকেন। আমরা একটি ভিজিলেন্স সেল গঠন ক'রে বহু ক্ষুদ্র শিল্প সংস্থাকে হাতেনাতে ধ'রে তাদের একটি তালিকা প্রস্তুত করেছি এবং কোটায় কাঁচামাল পাবার তালিকা থেকে তাদের নাম খারিজ ক'রে দেওয়া হয়েছে।

৭। অতীতের ধারা অনুসরণ ক'রে রাজ্যের কুটির ও ক্ষুদ্র শিল্পাধিকার বিভিন্ন স্কীম অনুযায়ী বিভক্ত হয়ে পড়েছিল। পরিকল্পনা রূপায়ণে এইটিই ছিল দুর্বল দিক। কিন্তু রাজ্যে ক্ষুদ্র শিল্পের বিকাশের স্বার্থে শিল্পাধিকারের উন্নয়নমূলক ভূমিকার উপর জোর দিতে হবে। শিল্পাধিকারের কাজই হবে ব্যাঙ্ক সমেত বিভিন্ন সহায়ক সংস্থার মধ্যে যোগাযোগ রেখে দেশের শিল্পায়নকে সার্থক ক'রে তোলা। এই দৃষ্টিভঙ্গী নিয়ে শিল্পাধিকারকে আমরা ঢেলে সাজাতে চাই। প্রথম পদক্ষেপ হিসাবে আমরা রাজ্যের প্রতিটি ব্লককে একজন ক'রে এক্সটেনসান অফিসার রাখতে চাই, যাঁর কাজই হবে সেই ব্লকের শিল্পোন্নতির সঙ্গে প্রত্যক্ষ যোগাযোগ রেখে সমস্ত উন্নয়ন কর্মসূচির লক্ষ্যের দিকে এগিয়ে নিয়ে যাওয়া। কিছুদিনের মধ্যে অত্যন্ত সুপরিকল্পিতভাবে, শিল্পাধিকারের মূল কেন্দ্রকে ফাংকশন্যাল স্তরে রেখে জেলা এবং ব্লক পর্যায়ের অফিসগুলিকে উন্নয়ন কর্মসূচির সঙ্গে সরাসরি জুড়ে দেওয়া হবে এবং তাদের ভূমিকা সার্থকভাবে রূপায়ণের জন্য প্রয়োজনমত ক্ষমতা হস্তান্তরিত করা হবে।

৮। ক্ষুদ্র শিল্পের আর একটি বিভাগে আমরা কিছু অগ্রগতির স্বাক্ষর রাখতে পেরেছি—সেই বিভাগটি হলো ইন্ডাস্ট্রিয়াল এবং কমার্সীয়াল এস্টেট। অন্যান্য রাজ্যের শিল্পনগরী সংখ্যার সঙ্গে আমাদের সংখ্যার তুলনা ক'রে দেখুন, হতাশ হবার মতই সংখ্যা। পশ্চিমবাংলায় যখন ৭টি মাত্র শিল্পনগরী স্থাপন করা সম্ভব হয়েছে, তখন অন্ধ্রপ্রদেশের সংখ্যা ৩২, গুজরাটে ৪৪, মহারাষ্ট্রে ৪১, তামিলনাড়ুতে ৩২, উত্তরপ্রদেশে ৪৬। শিল্পনগরী কিংবা শিল্পাঞ্চলে শিল্প স্থাপনের জন্যে যে প্রাথমিক সুযোগসুবিধা থাকে, সেই সুযোগসুবিধা ছাড়া রাজ্যের অনুন্নত এলাকায় শিল্প স্থাপনের কথা চিন্তাই করা যায় না। শিল্পনগরী স্থাপনের ব্যাপারে আমরা কিছু বলিষ্ঠ ব্যবস্থা নিতে পেরেছি। ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন-এর হাতে শিল্পনগরী স্থাপনের পরিকল্পনা পুরোপুরি ছেড়ে দেওয়া হয়েছে এবং কর্পোরেশনে একটি স্বতন্ত্র ইঞ্জিনীয়ারিং সেল গঠন করা হয়েছে। আমাদের বর্তমান লক্ষ্য হ'ল প্রতিটি জেলায় একটি ক'রে শিল্পনগরী স্থাপন। সুতরাং সেই লক্ষ্য অনুযায়ী কর্পোরেশন ইতিমধ্যেই খিদিরপুরে একটি শিল্পনগরী নির্মাণের কাজ সুরু ক'রে দিয়েছেন। অনুরূপভাবে কলকাতার ট্যাংরা অঞ্চলে, নদিয়া জেলার কল্যাণীতে এবং মেদিনীপুরের হলদিয়া ও খড়্গপুর অঞ্চলে শিল্পনগরী স্থাপনের কাজ অনেক দূর এগিয়েছে। শিল্পনগরী ও শিল্পাঞ্চল গ'ড়ে তুলতে হ'লে জায়গার প্রয়োজন। সহজে জায়গা পাবার জন্য ১৯৪৮ সালের জমিদেখল আইনের যথোচিত সংশোধন করা হয়েছে। শিল্পনগরী গ'ড়ে ওঠা মানেই কর্মের সুযোগ বাড়া। কারিগরী কোন জ্ঞান নেই কিন্তু সাধারণ শিক্ষায় শিক্ষিত যুবকদের জন্যে রাজ্যের অন্যান্য অঞ্চলে কমার্সীয়াল এস্টেট স্থাপন ক'রে কর্মের সুযোগ সৃষ্টি করা হবে। দুর্গাপুর এবং মালদায় কমার্সীয়াল এস্টেট নির্মাণের কাজ সুরু হয়েছে। শিল্পনগরী স্থাপনের জন্যে ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন কর্তৃক সরকারের প্রান্তিক অর্থপ্রকল্পে ব্যাঙ্ক এবং অন্যান্য ঋণদানকারী সংস্থার কাছ থেকে অর্থ সংগ্রহ করতে সুরু করেছে।

৯। পুরুলিয়ায় কেন্দ্রীয় সরকার শিল্প স্থাপনের জন্যে মূলধনের উপর শতকরা ১০ ভাগ ভরতুকি দেবার যে প্রকল্প চালু রেখেছিলেন সেই প্রকল্প অনুসারে ১৯৭৪ সালের ১লা ফেব্রুয়ারী পর্যন্ত ১১টি শিল্প সংস্থাকে ৫৪,৮০২ টাকা দেওয়া সম্ভব হয়েছে। আর দু'টি সংস্থাকে ৬০ হাজার টাকা মঞ্জুরী দেবার বিষয়টি বর্তমানে বিবেচনাধীন রয়েছে। ১৯৭-৪ ৭৫ সালের জন্য এই ভরতুকির পরিমাণ শতকরা ১০ টাকা থেকে ১৫ টাকা করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং এই পরিকল্পনায় পুরুলিয়া ছাড়া আরো দু'টি অনুন্নত জেলা, নদিয়া ও মেদিনীপুরকে অন্তর্ভুক্ত করা হয়েছে।

১০। কুটির ও ক্ষুদ্র শিল্পাধিকার বর্তমানে একাধিক অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প রূপায়ণের কাজে ব্যস্ত এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৫ কোটি টাকা মঞ্জুরী পাওয়া গেছে। এই প্রকল্প চালু হবার পর রাজ্যের বিভিন্ন ক্ষুদ্র শিল্পে ১,৮০০ যুবক ইন-প্ল্যান্ট ট্রেনিং নিচ্ছেন। দু'শোরও বেশী মহিলা চামড়ার কাজে শিক্ষা নিচ্ছেন, আর

রেশমগুটির কাজে শিক্ষা নিচ্ছেন ১,৪০০-রও বেশী যুবক। প্রান্তিক অর্থ প্রকল্পে প্রায় ১৯ কোটি টাকারও বেশী অর্থ নিযুক্তিতে একাধিক শিল্প সংস্থা রূপ নিতে চলেছে যার শতকরা ১০ ভাগ অর্থ, অর্থাৎ ১৯.৪৮ লক্ষ টাকা প্রান্তিক অর্থ হিসেবে শিল্পাধিকার মঞ্জুর করেছেন, শতকরা ৯০ ভাগ দিয়েছেন বিভিন্ন ব্যাঙ্ক ঋণ হিসেবে।

১১। ১৯৭৪-৭৫ সালের বার্ষিক পরিকল্পনায় পরিকল্পনা কমিশনের কাছে আমরা ৬.৭৫ কোটি টাকার বরাদ্দ চেয়ে, গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প প্রকল্পের জন্য মাত্র ১.৯২ কোটি টাকা পেয়েছি। ওই টাকা শিল্পের বিভিন্ন বিভাগে এইভাবে খরচ হবে ঃ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১। | তাঁত | — | — | — | ৪৫ লক্ষ টাকা |
| ২। | যন্ত্রচালিত তাঁত | — | — | — | ১০ লক্ষ টাকা |
| ৩। | ক্ষুদ্র শিল্প | — | — | — | ৬০ লক্ষ টাকা |
| ৪। | কারু শিল্প | — | — | — | ৮ লক্ষ টাকা |
| ৫। | শিল্প নগরী | — | — | — | ২০ লক্ষ টাকা |
| ৬। | নারিকেল আঁশ শিল্প | | — | — | ২ লক্ষ টাকা |
| ৭। | খাদি ও গ্রামীণ শিল্প | | — | — | ৫ লক্ষ টাকা |
| ৮। | রেশম চাষ ও রেশম | | — | — | ৪০ লক্ষ টাকা |
| ৯। | গালা | — | — | — | ২·৫৮ লক্ষ টাকা |

রাজ্যের অর্থনৈতিক অবস্থা যেমন সমস্যাসঙ্কুল তেমনি গত বছর দেশের শিল্প সংস্থার মধ্যেও যথেষ্ট শৃঙ্খলার অভাব দেখা গেছে এবং ক্ষুদ্র শিল্প সেই বিশৃঙ্খলা থেকে অব্যাহতি পায় নি। শিল্পে মালিক ও শ্রমিক সম্পর্কের মধ্যে বর্তমান অচল অবস্থার অবসান নির্ভর করছে আবেক্ষক ও কর্মিদের নিষ্ঠা এবং জাতীয়স্বার্থ সম্পর্কে সচেতনতার উপর। এই সভার মাননীয় সভ্যদের কাছে আমার বিনীত আবেদন---যে যেখানে আছেন এগিয়ে এসে সরকারের সঙ্গে হাত মেলান, সমস্ত পরিকল্পনা রূপায়ণের জন্যে আন্তরিকভাবে সহযোগিতা করুন, গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের বিকাশকে পরিপূর্ণতায় প্রতিষ্ঠিত করুন। দেশ আজ সঙ্কটের মুখে, সরকারের সামনে আজ অনেক বাধা, আপনাদের সহযোগিতা ও আন্তরিকতা ছাড়া মুক্তির কোন রাস্তা নেই।

Sir, with these words I commend my motion for acceptance of the House.

**Mr. Speaker** : All the cut motions are in order and taken as moved.

**Dr. Omar Ali** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Ajit Kumar Ganguly** : That the amount of the demand be reduced by Re. 1.

**Shri Shish Mohammad** That the amount of the demand be reduced by Re. 1.

**Shrimati Ila Mitra** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Bhupal Chandra Panda** : That the amount of the demand be reduc by Rs. 100.

**Shri Netaipada Sarkar** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Saroj Roy** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Shish Mohammad** : That the amount of the demand be reduced by Rs. 100.

[4-35—4-45 p.m.]

**Shri Shish Mohammad :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৬৩নং ডিমান্ড খাতে ব্যয়বরাদ্দ রাখতে গিয়ে মন্ত্রীমহাশয় অনেক কথা বললেন এবং সুপারিশ করলেন যাতে আমরা বিনা দ্বিধায় সমস্ত টাকা ছেড়ে দিই। আর তিনি নদের নিমাই হয়ে পশ্চিমবাংলায় উন্নতি করবেন। তিনি কি করবেন তাঁর সমস্ত ফিরিস্তি দিলেন। তাঁর বক্তৃতায় অনেক উন্নতির কথা শোনালেন ব্যর্থতার কোন চিহ্ন নেই—কেবলমাত্র তাঁত শিল্পে ব্যর্থতা হয়েছে। গত বছর আমরা যখন বাড়ী ফিরে যাচ্ছিলাম সেদিন সরকার পক্ষের এম, এল এ-রা বহু চিৎকার করেছিলেন যার জবাব সেদিন মন্ত্রীমহাশয় দিতে পারেন নি। তাই সেদিনের কথা স্মরণ করে আপনাদের কাছ থেকে মন্ত্রীমহাশয় লিখে নিয়েছেন কুটিরশিল্পের অবনতি ঘটেছে। আমি সে সব কথায় আর বেশী না গিয়ে গ্রামীণ ক্ষুদ্র শিল্প সম্বন্ধে ২-১টি কথা বলতে চাই। আজ পশ্চিম-বাংলার গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প ধংস হয়ে গেছে বা ধংস হতে আর বেশী দেরী নেই। পশ্চিমবাংলার বহু শিল্পী আজ রেশমশিল্প, হস্তশিল্প, লেদারশিল্প করার শিল্পে নিযুক্ত আছে, অথচ তাদের সেই শিল্প আজ বন্ধ হয়ে গেছে যার ফলে তারা মরতে বসেছে। সরকার এই শিল্পের মধ্যে দিয়ে শিল্প স্থাপন করে বেকার যুবকদের চাকরী দেবেন, ঋণদান করবেন, বাণিজ্য এলাকা স্থাপন করবেন এবং শিল্পে উদ্যোক্তাদের শিক্ষা দেওয়া সম্বন্ধে অনেক কথা বললেন। অনেক আশার বাণী তিনি শোনালেন, কিন্তু একথা কি আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে পারি বিগত ২৫ বছর ধরে তাঁরা তো সেই গদীতে আসীন আছেন, বিগত ২৫ বছরে কখনও কি পাড়া গ্রামের ভাষায় বলি, আমরা বাংলা ভাষা শুদ্ধ করে বলতে জানি না, পাড়া গ্রামের লোকে যা বলে লব কংগ্রেস এই লব কংগ্রেসের সরকার সেই আশা পূরণ করতে পেরেছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ডিমান্ডের টাকা আমরা সমর্থন করি বা না করি এঁদের কিছু যায় আসে না, ব্রুট মেজরিটি আছে পাশ করিয়ে নেবেন কিন্তু গ্রামীণ ক্ষুদ্র কুটির শিল্পের উন্নয়নের জন্য এযাবৎকাল যে টাকা দিয়েছে তার মধ্যে আমরা দেখছি দলবাজি করতে। তাঁত শিল্পের জন্য তাঁত শিল্পীদের যে ঋণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছিল সেখানে আমরা দেখেছি তাঁদের যারা কর্মী, তাঁদের যারা সমর্থক বেছে বেছে সেই রকম কয়েকটা মাত্র লোকের নাম দিয়েছে, যাঁরা তাঁদের সমর্থন করেনি, যাঁরা তাঁদের বিরুদ্ধে অভিযোগ নিয়ে এসেছিল সেই রকম তাঁত শিল্পী কোন সাহায্য পায় নি। ইন্ডাষ্ট্রিয়াল আর্টিজান লোন দেবার ব্যবস্থা পশ্চিমবঙ্গ সরকারের আছে একথা আমি অস্বীকার করছি না, কিন্তু তার মধ্যে দলবাজি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার যে পক্ষেরই হোক না কেন তাতে কিছু যায় আসে না, সেই দেশের প্রত্যেকটি নাগরিক আশা করে সরকারের কাছ থেকে তাদের জীবিকা নির্বাহের পথে সুযোগ সুবিধা করে নিতে পারবে। কিন্তু আমি প্রমাণ করে দেখিয়ে দিতে চাই যে গ্রান্ট দেওয়া হয়েছে বেছেবেছে দেওয়া হয়েছে। আমার এলাকার ঠাকুরদাস রবিদাস, হীরেন রবিদাস কি সেই অনুদান পেয়েছিল? তারা পায়নি, কারণ, তারা শীশ মহম্মদকে সমর্থন করেছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ পশ্চিমবঙ্গে রেশম শিল্প কোন দিকে, পশ্চিমবঙ্গের রেশম শিল্পে একটা চরম দুর্দশা চলছে। গ্রামাঞ্চলে যারা তুঁত চাষ করে সেই শ্রমিক এবং কৃষক ২৫ বছর ধরে দিনের পর দিন মরণের পথে চলে গেছে। আমি বিশেষ করে বলব মুর্শিদাবাদ জেলায় যে রেশম শিল্প ছিল তা সম্পূর্ণরূপে ধ্বংস হয়ে গেছে।

[4-45—4-55 p.m-]

সামান্য দু-একটি জায়গায় টুকিটাকি কিছু আছে এবং মালদহ জেলার কালিয়াচক থানারও ওই একই অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি লক্ষ্য করুন আজকে মালদহ জেলার অবস্থা কি? ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা রেশম শিল্পে উন্নত ছিল এবং পশ্চিমবাংলা থেকে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই শিল্পের কাজ কারবার গেছে। কিন্তু সেই শিল্পের অবস্থা আজকে কি সেটা আপনি লক্ষ্য করুন। আমি মনে করি এই শিল্পের আধুনিকী-করণের দায়িত্ব সরকারের রয়েছে, এর উন্নতি করার দায়িত্ব সরকারের রয়েছে। আজকে বড়বড় মিল থেকে টেরিলিন, টেরিকট আমদানী হচ্ছে। কিন্তু এই রেশম শিল্পে নিযুক্ত

ছোট ছোট শ্রমিক যারা রয়েছে যারা ঘরে বসে এই জিনিস করে তারা কি কোন উন্নতির আশা করতে পারে না? আমি মনে করি তারা ওই টেরিলিনের সঙ্গে টেক্কা দিয়ে চলতে পারে কিন্তু সেই শিল্পকে আপনারা পথে বসিয়েছেন। আমি মালদহের কলিয়াচক থানায় গিয়ে ঘরে ঘরে দেখেছি তাদের প্রয়োজন বৈদ্যুতিকরণ। এটা যদি হয় তাহলে ব্যাপকহারে উৎপাদন হবে, শ্রমিকরা বেশী করে খাটবে, বেশ কিছু শ্রমিক যারা তুঁত চাষ করে তাদের কল্যাণ হবে, এবং তারফলে পশ্চিমবাংলার জনসাধারণের কল্যাণ হবে, পশ্চিমবঙ্গ সরকারের ঘরে অর্থ আসবে। কিন্তু দুঃখের বিষয় এই ২৫ বছরের মধ্যে এই রেশম শিল্প সম্বন্ধে কিছু করা হয়নি। এ সম্বন্ধে আপনারা যা বলেছেন সেকথা যদি প্রমাণিত হত তাহলে পশ্চিমবাংলা থেকে রেশম শিল্প উধাও হয়ে যেত না। স্যার, এরা হচ্ছেন উধাও সরকার। এঁরা যেখানে হাত দিয়েছেন সেখানেই জিনিস উধাও হয়েছে। এঁরা কয়লাতে হাত দিয়ে কয়লা উধাও করেছেন, সুতোতে হাত দিয়ে সুতো উধাও করেছেন। স্যার, ফুটো কলসীতে জল রাখলে যে অবস্থা হয় এই ধনতান্ত্রিক শোষণ ব্যবস্থাতেও সেই জিনিসই হচ্ছে। আজকে তাঁত শিল্পে নিযুক্ত শ্রমিক অনাহারে দিন কাটাচ্ছে, তারা মরে যাচ্ছে। এই বিষয় যদি তদন্ত করতে বলি তাহলে বলা হয়, "হার্টফেল করে মরে গেছে"। সুতো বন্টন ব্যবস্থা যেটা নিয়েছেন তাতে দেখছি এই সমস্ত কালোবাজারী বদমায়েসদের জন্য সুতো বাজার থেকে উধাও হয়ে গেছে। আজকে তাঁত শিল্পীদের ঘরে সুতো পৌঁছে দেবার জন্য কি ব্যবস্থা আপনারা করেছেন সেকথা আমি অতীশবাবুকে বারবার বলেছি। আমি যে কথা বলছি যে পশ্চিমবাংলায় গ্রামে গিয়ে আমি দেখেছি, স্যার, দিনটি কেমন যাবে সকাল দেখলেই বোঝা যায়, আমাদের পশ্চিমবাংলা কেমন চলছে তা গ্রামে গেলেই বোঝা যায়। আজকে সুতোর অবস্থা কি চলছে, আপনারা সুতোর জন্য নানান রকম ফরমান জারী করলেন, তাঁতীরা দরখাস্ত করলো, ব্লক থেকে জেলাকর্তা গেল, কিন্তু জেলাকর্তার বড় এখানে বসে আছে কেরাণীবাবু তার কাছে যিনি টাকা ঝাড়তে পারেন তিনিই সুতো পাবেন আর যিনি টাকা ঝাড়তে পারলেন না তিনি সুতো পাবেন না। আমি অতীশবাবুর কাছে সাজেশান নিতে গিয়েছিলাম যে এদের সুতো দেবার কি ব্যবস্থা করলেন তিনি বললেন সাব-এজেন্টদের কাছে দরখাস্ত করুন, সাব-এজেন্টদের কাছে গিয়েছিলাম তারা নানান রকমের ফ্যাকরা তুললেন, নানান রকমের অপকৌশল করলেন। আমি সেজন্য মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ করছি যে গোটা ব্লককে সাব-এজেন্ট করতে যান তাহলে যে চুরি আছে সেই চুরি অপসারণ করতে পারবেন না। ছোট ছোট আকারে ইউনিট গঠন করুন, সেখানে সাব-এজেন্ট করুন তাহলে সুতো পাওয়া যাবে। তবে সুতো আপনাকে নিয়মমাফিক সাপ্লাই দিতে হবে। আজকে স্যার, আপনি মুর্শিদাবাদের মির্জ্জাপুরের কথা বোধ হয় শুনেছেন, নদীয়ার কথা বোধ হয় শুনেছেন। মুর্শিদাবাদ, নদীয়া, নবদ্বীপ, শান্তিপুর প্রভৃতি জায়গায় আজ প্রায় ৫ লক্ষ তাঁত শিল্পীরা বেকার হয়ে আছে। এর স্টেটেমটিক্স আপনার কাছে আছে কিনা জানি না। মুর্শিদাবাদে জঙ্গীপুর সাবডিভিশানে মির্জ্জাপুর অবস্থিত। মির্জ্জাপুরের শাড়ী শুধু পশ্চিমবাংলায় নয়, সমগ্র ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠ। কারুকার্যখচিত এই শাড়ী ভারতবর্ষের মধ্যে নাম করা শাড়ী। আমি এখানে বহুবার আবেদন করেছি যে সেখানে ইলেকট্রিফিকেশান করা হউক, যাতে তারা সূক্ষ থেকে সূক্ষতর কাজ তারা করতে পারে। কারণ এই শাড়ীর চাহিদা আজও ভারতবর্ষের মধ্যে ব্যাপক আছে। এককালে যেমন বৃটিশের আমলে ঢাকাই মসলিন কাপড় ছিল আজ মসলিন কাপড়ের অনুরূপ না হলেও বলা যেতে পারে অন্যতম বিখ্যাত সিল্ক শিল্প। এই শিল্প আজ মরতে বসেছে এবং সেখানকার শিল্পীরা। তার উন্নয়নের জন্য এবং আধুনিকীকরণের জন্য আপনারা কি করছেন? শান্তিপুরের শাড়ী সেও বিখ্যাত অবশ্য একথা বলতে পারি মির্জ্জাপুরের পরে তার স্থান। কিন্তু সে কাপড়ও বন্ধ হয়ে গেল। আমরা স্যার, গর্ববোধ করি পশ্চিমবাংলায় বহু জিনিস আছে কিন্তু এদের শাসনকালে আমাদের সে গর্ব আর থাকবে না, সব গর্ব এরা খর্ব করে দিলেন। আপনি যে দাবী দাওয়া পেশ করেছেন তা আপনি মঞ্জুর করে নেবেন কিন্তু আমি বলছি যে আপনারা ক্ষুদ্র শিল্পের দিকে নজর দিন। আপনাদের সুদৃষ্টি পড়ুক কুটির শিল্পের উপর এবং যারা এই সমস্ত শিল্পে নিযুক্ত আছে তারা বাঁচুক। কিন্তু আমি জানি যে আপনারা তাদের বাঁচাবেন না শুধু কেবল ধাপ্পা দিচ্ছেন। এই কথা বলে আপনার গ্রান্ট-এর বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

এক একটা কর্তৃপক্ষ আসে। তাদের এক বৎসরের মধ্যে চলে যেতে হয়, কোন কিছু চিন্তা ভাবনা করে একটা জিনিসকে রূপ দেবার পক্ষে তাদের পর্যাপ্ত সময় নেই। ইতি-মধ্যে এই পর্ষতের ঋণ আছে খাদি কমিশনের কাছে ১ কোটি ২০ লক্ষ টাকার বেশী। অন্যান্য জায়গায় স্টেট গ্যারান্টার হচ্ছে, তারা সেখানে টাকা দিচ্ছে, মহারাষ্ট্রে, তামিলনাড়তে দ্রুত বিস্তার হচ্ছে সেখানকার গ্রামীণ শিল্পের। অথচ আশ্চর্য, অসম্ভব উদাসীন, নীরব আমাদের পশ্চিমবাংলা সরকার। এখানে গ্রামীণ শিল্প বিস্তারের জন্য কোন কথা, গ্যারান্টি দেবার জন্য তাদের কোন উৎসাহ দেখতে পাচ্ছি না। আমরা মাননীয় মন্ত্রীমহাশয়কে বলেছি, সৌভাগ্যক্রমে কি দুর্ভাগ্যক্রমে জানিনা, পর্ষতের একজন সম্পাদক হিসাবে আমরা তাঁকে বারবার অনুরোধ করছি এবং আবার করবো যে খাদি এবং গ্রামীণ শিল্পের জন্য খাদি এবং গ্রামীণ ভিলেজ ইণ্ডাস্ট্রিস করে তার সাহায্য সহযোগিতা এবং এটাকে যথার্থভাবে কাজে লাগানর প্রয়োজনীয়তা তাঁকে মানতেই হবে এবং তারজন্য তিনি যে বরাদ্দ করেছেন তা যথেষ্ট নয়। আমি তাঁকে অনুরোধ করবো যে পশ্চিমবঙ্গের সমস্যার কথা ভেবে, খাদি গ্রামীণ শিল্পের যদি ত্রুটি বিচ্যুতি থাকে তাকে দূর করে যাতে সুষ্ঠুভাবে চলে তার দায়িত্ব তাঁর আছে। এই কথা বলে তিনি যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তা সমর্থন করছি।

**Shri Sukumar Bandyopadhyay :**

মাননীয় স্পীকার মহাশয়, আমার কাছে একটা টেলিগ্রাম এসেছে। আমি সেটা এখানে পড়ে শোনাচ্ছি। এইট থাউজেন্ড

Workers of J. K. Nagar Aluminium starving Government relief badly needed to save the people from the verge of death early intervention solicited to reopen the factory.

এখানে আই এন টি ইউ সি ইউনিয়ন, সেপ্টেম্বর মাস থেকে এই কারখানা বন্ধ আছে।

**Shri Joytirmoy Majumder :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্য হিসাবে আমার কাছেও এই রকম একটা টেলিগ্রাম এসেছে। আমি সেটা আপনার টেবিলে প্লেস করছি এবং তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যাতে শ্রম দপ্তরের দুজন মন্ত্রীর হস্তক্ষেপে অবিলম্বে এই কারখানা খোলার ব্যবস্থা হয়।

**Shri Puranjoy Pramanik :**

ঐ একই টেলিগ্রাম আমার কাছেও এসেছে।

**Shri Bhupal Panda :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে ক্ষুদ্র শিল্পে ব্যয় বরাদ্দের জন্য মন্ত্রীমহাশয় মঞ্জুরী চেয়েছেন। আমি প্রথমেই জিজ্ঞাসা করতে চাই বর্তমানে পুঁজিবাদী ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে গ্রামীণ ক্ষুদ্র শিল্পের উন্নয়ন এবং বিকাশ বা বিস্তার সম্ভব কি? কারণ আমরা জানি, আমাদের অভিজ্ঞতা আছে জীবনে, এই বাংলাদেশে ইংরেজ পূর্ব আমলে ঢাকাই মসলিন, চন্দ্রকোণার সূতী বস্ত্র পৃথিবীর বাজারে স্বর্ণ আহরণ করত, আমাদের মুর্শিদাবাদের এবং মালদার রেশম বস্ত্র দুনিয়ার বাজারে গৌরবোজ্জ্বল হয়ে উঠছিল। আজকে সেই রেশম, বস্ত্রের সেই সূতী বস্ত্রের কি দুর্গতি হয়েছে। অবশ্য একথা ঠিক, দুনিয়ার পরিবর্তন ঘটেছে সমাজের পরিবর্তন ঘটেছে। মেশিন শিল্পের আক্রমণে হস্ত শিল্প মৃতপ্রায় গঙ্গাযাত্রার পথে এসে নেমেছে। এই অবস্থায় মন্ত্রীমহাশয়ের বরাদ্দীকৃত অর্থ গ্রামীণ ক্ষুদ্র শিল্পের রক্ষা মানসে এবং প্রকৃত উদ্দেশ্যে যদি পরিচালিত হয় তাহলে তা নিশ্চিত সমর্থনযোগ্য। কিন্তু

ামরা কি দেখতে পাচ্ছি? আজকে আমাদের বাংলাদেশে তাঁত শিল্পীরা বৃহৎ ব্যবসায়ী-গোষ্ঠীর গোলামে পরিণত হয়েছে, অর্থাৎ সূতী আমদানীকারক ব্যবসায়ীরা তাঁতীদের তা ধার দিয়ে, তাদের উৎপাদিত মাল আবার কিনে নিয়ে বাজারে প্রধান প্রেরক হয়, লে কাঁচামাল যোগানে, সূতোর মালের বাজারে অভাব দেখা দেয়, তাই আজকে বাংলাদেশে দ্র শিল্প মৃতপ্রায়। এই অবস্থায় আমাদের আজকে বিশেষভাবে লক্ষ্য রাখা দরকার, কান উপায়ে, কোন পদ্ধতিতে, আমরা আমাদের গ্রামীণ হস্ত শিল্পকে রক্ষা করতে পারি। ামি অন্য কোথাও যাচ্ছি না। আমাদের দেশের কথাই বলি। এমন একদিন ছিল যখন ামাদের প্রস্তর মূর্তিগুলি দেখে উদয়গিরির এবং পুরীর ও অন্যান্য অঞ্চলের প্রস্তর র্তিগুলি দেখে বলেছিলেন, এই মূর্তির স্রষ্টা কি আমাদের মতোই হিন্দু? যাঁরা এইরূপ কারুকার্যখচিত মূর্তি সৃষ্টি করেছিলেন তাঁরা হিন্দু কিনা এই প্রশ্ন তাঁর মনে উদয় হয়েছিল। িনি বলেছিলেন: 'এ কোপ, প্রেম, গর্ব সৌভাগ্য স্ফুরিত ধরা, তরলায়িত চন্দ্রহারা' এই ব মূর্তি যারা গড়িয়াছিল, তাহারা কি আমাদের মতোই হিন্দু?" অর্থাৎ ভারতের প্রাচীন স্তর শিল্পীদের মূর্তিগুলি জীবন্ত। আজকে আমাদের কাছে সেই প্রশ্নই এসে গেছে। আজকে দি সেই ঢাকাই মসলিন নূতন করে তৈরী করা সুরু হয়, রেশম শিল্প পুনরুজ্জীবীত রার ব্যবস্থা হয়, এই ব্যয় বরাদ্দের সার্থকতা আসে সেখানে। কিন্তু তা না হয়ে যদি াজকে তাঁত শিল্পগুলি ক্ষীয়মান হয়, হস্ত শিল্পে নিযুক্ত যারা তাদের লক্ষ লক্ষ মানুষ পরিবারে অনশন, অর্ধাশন এবং উপবাসে মৃতপ্রায় অবস্থায় জীবন যাপন করে, তাহলে ই টাকা বরাদ্দের কোন অর্থ হয় কি? আমি তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী-হাশয়কে জিজ্ঞাসা করি যে এই মৃতপ্রায় শিল্পীদের অর্থনৈতিক দাসত্ব থেকে মুক্তির কোন থ এই ব্যয়বরাদ্দের মাধ্যমে দেখা দেবে কি?

5-05—5-15 p.m.]

শ্নটা সেইখানে। সেই কারণের জন্য মিঃ স্পীকার স্যার, আজকের এই ব্যয়বরাদ্দের ার্থকতা সেইখানে হবে যদি আমরা সেই মৃতপ্রায় শিল্পকে পুণর্জীবিত করে তোলবার দকে প্রচেষ্টাকে পরিচালিত করি। কারণ এখনও যদিও পৃথিবীতে ধনতন্ত্রের জয়যাত্রা লেছে আজকের বৈচিত্রকে মন্থন করে একেবারে ঢেলে সাজাবার চেষ্টা করে চলেছে। মনকি আগেকার দিনে বাংলাদেশের বিভিন্ন জায়গাতে বা ভারতবর্ষের বিভিন্ন জায়গাতে াজা মহারাজার প্রসাদগুলোর যে কারুকার্য্য খচিত ছিল এখন প্লেন সব সমান হয়ে যাচ্ছে। াজেই এই সমতার ভিতরে শিল্পীর যে সার্থকতা, শিল্পীর যে মাধূর্য্যময় শিল্প নৈপুণ্য, তার য মর্য্যাদা এখনকার আমাদের সমাজে রয়েছে, মন্ত্রীমহাশয়ের ব্যয়বরাদ্দের পরিপূর্ণ সমর্থন রা সম্ভব হতো যদি শিল্পগুলোকে বাঁচিয়ে তোলার জন্য, সেই শিল্পীর জীবন ও জীবিকাকে ুনঃপ্রতিষ্ঠা করবার জন্য লক্ষ্য রেখে একে সেইদিকে পরিচালিত করতেন। এখন প্রশ্ন সে দাঁড়িয়েছে সরকারের বর্তমান যে অর্থনৈতিক পলিসি, যে পলিসিতে তাঁরা বলছেন মিশ্র অর্থনীতি, কিন্তু সেই মিশ্র অর্থনীতির গৌরব স্বভাবতই আমরা দেখছি পুঁজিপতি গোষ্ঠীকে বিশেষ করে বৃহৎ পুঁজিপতিগোষ্ঠীকে তাঁরা পুষ্ঠ করছেন। এখন এই মিশ্র অর্থনীতির মধ্যেও যদি বৃহৎ পুঁজিপতিগোষ্ঠীকে শক্তিমান হতে দেখেন তাহলে নিশ্চয়ই তেই মন্ত্রীমহাশয় বলুন, এই শিল্পমন্ত্রী বলেছেন তাঁরা একটা নূতন আবিস্কার করেছেন য বাংলাদেশের অর্থনীতি আর শিল্পভিত্তিক নেই, কৃষিভিত্তিক হয়ে গিয়েছে। কাজেই শিল্পভিত্তিক থেকে কৃষিভিত্তিক পরিণত হওয়ার ফলে এই যে আমাদের রেশম শিল্প, স্ত্র শিল্প আমাদের যে হস্তশিল্প, তাঁতীর যে বৈচিত্রময় জীবন ছিল, গ্রামাঞ্চলে যে কংস শিল্প কিংবা আমাদের যে মাদুর শিল্প, চিরুনি শিল্প, আমাদের কামার-কুমরদের যে শিল্প ছিল সেই শিল্পগুলো মৃতপ্রায় হয়ে গিয়েছে। আজকে সেই সমস্ত শিল্পের শিল্পীরাই দিন মজুর, ক্ষেত মজুর, কৃষিজীবিতে পরিনত হয়েছে। তাঁদের বাঁচার আর কোন উপায় নেই। ফলে আজকে ওঁরা গৌরাবান্বিত মনে করছেন এই আবিষ্কার করে যে আমাদের এই রাজ্য শিল্পভিত্তিক থেকে কৃষিভিত্তিক হয়ে দাঁড়িয়েছে। কিন্তু ওই কৃষিভিত্তির উপর দাঁড়িয়ে কি আমরা গ্রামের মানুষকে বাঁচাবো। কারণ এই কৃষির উন্নতির জন্য যে যন্ত্রপাতি

আজ টাটা কম্পানি যদি কোদাল, কুড়ুল থেকে দা-খুন্তি এমনকি লাঙল-এর ফলা পর্য্যন্ত টাটা ষ্টীল থেকে উৎপন্ন করে বাজারে ভিড় করায় তাহলে গ্রামের কর্মকার বা ওই জাতীয় মানুষগুলোর বেঁচে থাকবার কি উপায় হবে। ঠিক তেমনি সেলুলয়েডের চিরুনি আমাদের মেদিনীপুর জেলাতে সিংয়ের থেকে গড়ে উঠতো যে চিরুনি সেই চিরুনির শিল্পীদের কার্য্যত গাছতলায় দাঁড় করিয়ে দিয়েছে। আমরা দেখতে পাচ্ছি যে আমাদের এখানে কৃষ্ণনগরে যে মৃৎশিল্প ছিল তার বর্তমান অবস্থা কি। জামাইষষ্ঠি ঠকানোর কাজে সাধারণ গ্রাম্য মানুষের রুচিবোধের দিক থেকে তারা মাটির ফলমূল তৈরী করছে, মাটির মশলাপাতি সুপুরি তৈরী করছে, কিংবা বিস্কুট তৈরী করে জামাই ঠকানোর মধ্য দিয়ে তাদের জীবন রক্ষার তাগিদে তাদের বাঁচার সংগ্রাম করে যেতে হচ্ছে। এই পরিণতি এসে দাঁড়িয়েছে। সুতরাং বাংলাদেশের হস্তশিল্প, কুটিরশিল্প এবং তার শিল্পীবৃন্দ স্বপরিবারে আজকে এই অবস্থায় এসে দাড়িয়েছে, তখন আমাদের এই কুটিরশিল্প বাবদ যে ব্যয়-বরাদ্দ সেই ব্যয় বরাদ্দ কোন মতে পরিচালিত করতে হবে সেটাই আজকে মাননীয় সদস্যদের বিচার করে দেখা দরকার। সেদিক থেকে আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করি আপনার এই ব্যয়বরাদ্দে কৃষি যন্ত্রপাতি নির্মাণের নামে ঐ টাটা কোম্পানী এসে গ্রামের কামারদের অবস্থা একেবারে নির্মূল করে দেবে কিনা, কৃষিভিত্তিক শিল্প গড়ে তুলবার নামে গ্রামীণ শিল্পী মানুষগুলি নির্মূল হয়ে যাবে কিনা, কিম্বা সেগুলিকে বাচাবার ব্যবস্থা হবে কিনা---বোলপুরে শ্রীগুরুদেব আশীর্বাদে গড়ে ওঠা শান্তিনিকেতনে চামড়ার নানা রকম কারুকার্য্য খচিত নূতন ধরনের ক্ষুদ্র ক্ষুদ্র জিনিস তৈরী হত, সেখানকার চর্ম শিল্পীদের অবস্থা আজকে কি পর্য্যায়ে এসে দাঁড়িয়েছে---এর মূলে কিন্তু একটি প্রশ্ন এসে দাড়িয়েছে, সেই প্রশ্ন হল এই সমস্ত শিল্পীদের যদি বাঁচিয়ে রাখতে হয় তাহলে তাদের যে কাঁচামাল দরকার সেটা তারা সস্তা দামে পাবে কিনা এবং তাদের উৎপাদিত জিনিসগুলি যাতে নির্ভরযোগ্য বাজার পায়, যে বাজারে তারা বিক্রী করে লাভবান হতে পারবে, এই রকম ব্যবস্থা করা দরকার। কিন্তু বর্তমান সমাজ ব্যবস্থায় এটা কিছুতেই সম্ভব নয়, যদি না সরকার উদ্যোগ নিয়ে তাদের কাচামাল সরবরাহ করতে এগিয়ে আসেন এবং তাদের তৈরী মাল বাজারে পৌছে দেবার দায়িত্বভার গ্রহণ না করেন। সুতরাং আমাদের মাননীয় মন্ত্রিমহাশয়ের বক্তব্য সেদিক থেকে কতখানি কার্যকরী হবে---যে পরিমাণ কার্যকরী হবে সেটাকে আমি নিশ্চয় সমর্থন করবো, কিন্তু এর যেটুকু দেখছিলাম তাতে বলতে পারি এদিক থেকে যে বিশেষ কিছু অগ্রগতি হবে সে ভরসা আমরা পাচ্ছি না। তাই আজকে আমাকে খুজে দেখতে হচ্ছে যে তিনি এদিক থেকে কতখানি কি পদক্ষেপ করতে পারেন ---দ্বিতীয় কথা হচ্ছে ক্ষুদ্র শিল্পগুলি বর্তমান মডার্ন মেশিনের সঙ্গে পাল্লা দিয়ে পেরে ওঠা খুব কঠিন ব্যাপার। যেমন ধরুন তাঁত শিল্প---তাঁত শিল্পের ক্ষেত্রে এখন পর্যন্ত বিভিন্ন ডিজাইনের বেড কভার, বেড সিট, টাওয়েল ইত্যাদি যে সমস্ত জিনিসগুলি তাঁতীভাইরা যেভাবে তৈরী করতে পারেন, তার মধ্যে যে শিল্প নৈপুণ্য থাকে, সেই জিনিস মেশিনে করা যায় না। যদি তা হয় তাহলে যাতে সেগুলির প্রোডাকসান কষ্ট কম হয় এবং সেগুলি যাতে আমাদের দেশের মানুষের বর্তমান অর্থনৈতিক পরিসরের মধ্যে কেনবার ক্ষমতা থাকে সেই রকম উপযুক্ত দামে বিক্রী করবার ব্যবস্থা করবেন কিনা সেটা ঠিক আমি বুঝে উঠতে পারছি না। এখন, তার কোন ইঙ্গিত যদি না থাকে তাহলে এই ব্যয়বরাদ্দ করে লাভটা কি হবে? আমি আপনাকে তার একটি কথা বলব, আজকে এটা বাস্তব কিনা, এটা আপনি অনুভব করছেন কিনা যে গ্রামাঞ্চলের কুটিরশিল্পের পুনরুজ্জীবন করা দরকার এবং তাদের পুনর্বাসনের ব্যবস্থা করবেন বেকার সমস্যা সমাধানের জন্য এবং তার জন্য আপনার যে প্রচেষ্টা রয়েছে, যে জন্য আপনি নূতন নূতন উদ্যোগ নিতে চাইছেন ট্রেনিং সেন্টারের কিন্তু মূলে যে সমস্যা রয়েছে তার কি ব্যবস্থা হবে? আজকে কুটিরশিল্প ডায়িং, কাসাশিল্প ডায়িং, আজকে অন্যান্য যে সমস্ত শিল্প রয়েছে সেগুলি সব ডায়িং হতে যাচ্ছে, মৃত শিল্প ডায়িং হতে যাচ্ছে, তার লক্ষ্য কি এই ব্যয়বরাদ্দের মধ্যে রয়েছে? তা যদি না হয় তাহলে এই ব্যয়বরাদ্দ আনার কোন যুক্তিসঙ্গত কারণ বা স্বার্থকতা থাকে না। এই প্ল্যানিং কি এই ব্যয়বরাদ্দের মধ্যে আছে? সেই কারণেই আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছ থেকে এই বিষয়গুলি জানতে চাইছি।

[5-15—5-25 p.m.]

**Shri Kashi Nath Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কুটিরশিল্প মন্ত্রিমহাশয় ৬৩ নং মঞ্জুরী খাতে বাজেট তালিকার মেজর

major heads, 321—Village and small Industries 521, Capital outlay on Village and small Industries and, 721, loans and for Village and small Indurtries.

যে টাকা বরাদ্দের প্রস্তাব আমাদের কাছে রেখেছেন তা আমি সমর্থন করছি। স্যার, আপনি জানেন, বাঁকুড়াতে কোন বৃহৎ শিল্প নেই, কুটিরশিল্পই সেখানকার প্রাণ এবং সেখানকার ২৫ লক্ষ অধিবাসীর মধ্যে প্রায় ১২ লক্ষ লোক এই কুটিরশিল্পের অধীনে পড়ে। স্যার, আপনি জানেন, বাঁকুড়ার মৃৎশিল্প যা পাঁচমুড়ায় তৈরি হয় তা বেলজিয়ামে রপ্তানী হয় ও বৈদেশিক মুদ্রা আনে। সেখানকার ডোগরা শিল্প---পেতলের ও বাঁশের তৈরি হাতি, ঘোড়া এবং অন্যান্য সাজানোর জিনিষ বিখ্যাত। কিন্তু স্যার, আমাদের যে সমস্ত বন্ধুরা এই কুটিরশিল্পের মধ্যে দিয়ে জীবিকা অর্জন করেন তারা আজকে অত্যন্ত দুরবস্থার মধ্যে দিন কাটাচ্ছেন। আজকে যে আমরা বাজেট পাশ করছি, টাকা বরাদ্দ করছি সে সব টাকা যাচ্ছে কোথায়? স্যার, এই প্রসঙ্গে আমি একটি নমুনা আপনার মাধ্যমে তুলে ধরছি। বাঁকুড়া সদর এলাকায় কুটিরশিল্পের একটা ইণ্ডাষ্ট্রি অফিস আছে। ডোগরা শিল্পী যারা ঐ সমস্ত হাতি, ঘোড়া ইত্যাদি শিল্পদ্রব্য তৈরি করে তারা তপশীলী সম্প্রদায়ভুক্ত। সেখানে তাদের কি ভাবে ঠকানো হচ্ছে দেখুন। বাজারে যে জিনিষটার দাম ১০ টাকা সেখানে তার দাম দেওয়া হচ্ছে দু টাকা, যাতে এক কিলো চালও পাওয়া যায় না। তারপর স্যার, আপনি জানেন, রাজগ্রাম কো-অপারেটিভ, গোপিনাথপুর কো-অপারেটিভ, কেঞ্জোকুড়া কো-অপারেটিভ তন্তুশিল্পের জন্য বিখ্যাত। কিন্তু সেগুলিও আজকে ধ্বংসের মুখে। সেখানকার তন্তুজীবীরা কোন সুযোগ সুবিধা পাচ্ছে না। শঙ্খ শিল্পেরও চরম দুরবস্থা। বাঁকুড়া প্রপার, বিষ্ণুপুর সাবডিভিসান, বাঁকুড়া নর্থ এ্যাণ্ড সাউথ লক্ষীসাগর ইত্যাদি জায়গায় শঙ্খ ও বাসন শিল্পীরা আছেন। কিন্তু তারা কাচামাল না পাওয়ার জন্য তাদের দুরবস্থার আজকে অন্ত নেই। সেইসব শিল্পী যারা কাজ করতে সক্ষম আজকে তাদের ৫০০ গ্রাম রিলিফের জন্য জনপ্রতিনিধিদের কাছে হাজির হতে হচ্ছে। কাজেই স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে বাঁশ, কাঠ, পাথর, মূর্তি, তন্তু ইত্যাদি শিল্পের প্রতি নজর দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। তারপর স্যার। বাঁকুড়ার কয়েকটি শিল্প সংস্থাপনের জন্য সাজেসান রাখছি। যেমন বিষ্ণুপুর সাবডিভিসানে ইন্দাস, পাত্রসায়ার, জয়পুর ইত্যাদি জায়গায় খড় প্রচুর পরিমাণে পাওয়া যায়। কাজেই সেখানে খড় থেকে পাঁচ-বোর্ড এবং রাফ পেপার তৈরি হতে পারে। তাছাড়া বাঁকুড়ায় চীনা মাটির জিনিষও প্রচুর পরিমাণে হতে পারে কারণ কাঁচামাল প্রচুর পরিমাণে পাওয়া যায়। আজকে স্যার, আমরা দেখছি সরকার অনেক কিছুই করবার চেষ্টা করছেন কিন্তু স্যার, সেগুলি কেন বাস্তবে রূপ দেওয়া যাচ্ছে না বা কাদের চক্রান্তের জন্য সেগুলি হচ্ছে না সেটা আমাদের খুঁজে বার করতে হবে। সবশেষে স্যার, মন্ত্রিমহাশয়কে বলব, যদিও শুনেছি ৫-৬টা বৃহৎ শিল্পের লেটার অব ইনটেন্ট পাওয়া গিয়েছে কিন্তু তবুও বলছি, আমরা বাঁকুড়ার দরিদ্র মানুষরা আশা করি না সেইসব বৃহৎ শিল্প হবে কাজেই আমাদের কুটিরশিল্পের উপরই নির্ভর করতে হবে। তাই তাকে অনুরোধ করবো এদিকে একটু নজর দিন। জয়হিন্দ, বন্দেমাতরম।

**Shri Bireswar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মন্ত্রিমহাশয় ক্ষুদ্র কুটিরশিল্পের জন্য যে টাকা ব্যয়-বরাদ্দ এনেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে যদি পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনৈতিক অবস্থার দিকে তাকাই তাহলে দেখবো পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতি বিপর্যয়ের মুখে। এই বিপর্যয়ের কারণ কি? দীর্ঘ ২৬ বছর পরে আজ পশ্চিমবাংলার গ্রামীণ অর্থনীতির কোন শুভলক্ষণ আমরা দেখছি না। আজ পশ্চিমবঙ্গে

যে গ্রামবাংলা আছে সেখানে আজ পর্যন্ত ক্ষুদ্র কুটিরশিল্পে কোন নজর দেওয়া হয় নি। গোটা বাংলাদেশের অর্থনীতি নির্ভর করে সেই দেশের ছোট ছোট যে সমস্ত সম্প্রদায় যেমন কামার, কুমোর, ছুঁতোর প্রভৃতি কারিগরী পেশায় যে সমস্ত শ্রেণী আছে তাদের অর্থনৈতিক উন্নয়নের উপর। মহাত্মা গান্ধীও নিজের জীবনে আদর্শ হিসাবে দেখে গেছেন ক্ষুদ্র কুটির শিল্পকে। আজকে ক্ষুদ্র কুটিরশিল্পের দ্বারা গ্রামীণ অর্থনীতির উন্নয়ন সম্ভব। দীর্ঘ ২৬ বছর পরেও আমরা সেদিকে লক্ষ দেইনি। এই শিল্পের মূল প্রতিবন্ধক কয়টি। মূলত ৪টি বিষয় এই শিল্পের প্রতিবন্ধকতা সৃষ্টি করেছে। তারমধ্যে প্রথম হল কারিগরী শিক্ষা। আমাদের গ্রামবাংলায় যে সমস্ত বেকার যুবক আছে তাদের কোন রকম কারিগরী শিক্ষায় শিক্ষিত করা হচ্ছে না। আজকে ক্ষুদ্র কুটিরশিল্পের প্রভূত প্রসারলাভ করছে না। দ্বিতীয়তঃ এই শিল্পের জন্য যে পরিমাণ অর্থ দরকার সেই অর্থের ব্যবস্থা করা হচ্ছে না। বর্তমানে যে সমস্ত ন্যাশানালাইজড ব্যাঙ্ক আছে সেই সমস্ত ব্যাঙ্ক যথেষ্ট পরিমাণে টাকা পয়সা দিয়ে সাহায্য করছে না। তাছাড়া সরকার যে টাকা নির্দ্দিষ্ট করেছে সেই টাকা যথেষ্ট নয় এই ক্ষুদ্র কুটিরশিল্প প্রসারের জন্য। তারপর এই সমস্তর দ্বারা যে সমস্ত জিনিষ উৎপাদন হবে তারজন্য বাজার-এর প্রয়োজন কিন্তু এই বাজারের কোন ব্যবস্থা নেই। বর্তমানে মন্ত্রিমহাশয় কয়েকটি বাজারের কথা বলেছেন কিন্তু মুষ্টিমেয় কয়েকটি বাজার যথেষ্ট নয়। চারিদিকে এই বাজারের প্রসারলাভ করাতে হবে। এই সমস্ত ক্ষুদ্র কুটিরশিল্পে যে সমস্ত জিনিষ উৎপাদন হবে সেটা সরকারী উদ্যোগে কেনবার ব্যবস্থা করতে হবে। আর একটা প্রতিবন্ধক হচ্ছে বিদ্যুত---বিদ্যুত ছাড়া কোন শিল্প গড়ে উঠতে পারে না। পশ্চিমবাংলার মধ্যে উত্তরবঙ্গে সম্পূর্ণভাবে অবহেলিত। এখানে যদি এগুলি ঠিকমত করা যায় তাহলে এই শিল্প প্রসারলাভ করতে পারে। আজকে চারিদিকে যে ভাবে বেকার সমস্যা দেখা দিয়েছে এই বেকার সমস্যার সমাধান করার একমাত্র পথ হচ্ছে এই ক্ষুদ্র কুটিরশিল্প। কাজেই যদি জনসাধারণকে উদ্বুদ্ধ করা যায় তাহলে আমি মনে করবো গ্রামবাংলায় যে অর্থনৈতিক বিপর্যয় সেটা থেকে মুক্তি লাভ করবে। আশাকরি ভবিষ্যতে সরকার এইদিকে নজর দেবেন। এই কয়টা কথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-25—5-35 p.m.]

**Shri Netaipada Sarkar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মন্ত্রিমহাশয় এখানে গ্রান্ট অনুমোদনের জন্য যে আবেদন রেখেছেন, সেই অনুমোদন জানাতে আমি মনের দিক থেকে সাড়া পাচ্ছি না বলে কয়েকটি কথা বলতে বাধ্য হচ্ছি। কারণ আপনি জানেন, এই বিধানসভার আমরা শুধু নই, আমাদের সামনে বসে আছেন শ্রী অসমঞ্জ দে এবং আরও বহু মাননীয় সদস্য, সারা বাংলাদেশের তাঁতিদের যে দুর্দশা গেল, সেই দুর্দশার কথা বারেবারে তুলে ধরা হয়েছে। বাংলাদেশের ৩০ লক্ষ তাঁতি আজকে জীবন সংগ্রামে লড়তে লড়তে যে পর্য্যায়ে এসে পড়েছে, তারফলে অনেককেই অনাহারে মৃত্যু বরণ করতে হবে। আমার কাছে সুনির্দিষ্ট প্রমাণ আছে আমার এলাকার নাসেরপুলি গ্রামে অতীন্দ্র দেবনাথ, কিছুদিন আগে সুতা সঙ্কটের ফলে না খেতে পেয়ে প্রাণ হারিয়েছেন। আমার কাছে এমন বহু অভিযোগ আছে, বহু কর্মকার, বহু ছুঁতোর মিস্ত্রি এবং অন্যান্য শিল্পী যারা গ্রামে বাস করেন আজকে কোনমতেই তারা আর জীবন সংগ্রামে লড়তে পারছে না, যার ফলে অনাহারে তারা মৃত্যু বরণ করছে। তাঁতিদের কথা এখানে বহু মাননীয় সদস্য তুলে ধরেছেন। তাঁতিদের যে করুণ চিত্র আমরা দেখেছি, যারা তাঁত ফেলে ঝুড়ি কোদাল নিয়ে রাস্তায় মাটি কাটতে বেরিয়েছে, কিন্তু তারা মাটি কাটতে পারেনি। এই বিষয়ে আপনি নিজে জানেন এবং অনেক মাননীয় সদস্যও জানেন। তাদের জন্য টি, আর,-এর ব্যবস্থা করা হয়েছে, কিন্তু তারা সেটাও কোন মতে করতে পারেন নি। আমাদের মন্ত্রী জয়নাল সাহেব আছেন, তাঁকে বহুবার বিধানসভায় বলা হয়েছে, ১৯৭২ সাল থেকে বলা শুরু হয়েছে যে তাঁতিদের যে সঙ্কট সেটা সম্বন্ধে একটু অবহিত হোন। তিনি বারেবারে আশ্বাস দিয়েছিলেন কিন্তু বাস্তব ক্ষেত্রে দেখা গেছে তাঁতিদের দারুণ সঙ্কট। ইংরাজরা তাঁতিদের হাত কেটে দিয়েছিল বাংলাদেশ

থেকে তাঁতশিল্পকে ধ্বংস করবার জন্য, কিন্তু তারা সমর্থ হননি। কিন্তু এই সুতা সঙ্কট সারা ভারতবর্ষের একচেটিয়া পুঁজিরা যে চক্রান্ত করেছিল, সেই চক্রান্তের সামনে এসে আজকে বাংলার এত কালের ইতিহাস প্রসিদ্ধ যে শিল্প আমাদের নদীয়া, শান্তিপুর, ফুলিয়া প্রভৃতি জায়গায়, সেই শিল্প আজকে ধ্বংস হতে বসেছে। আজকে এই অবস্থায় দাঁড়িয়ে মাননীয় মন্ত্রিমহাশয়কে হাত তুলে সমর্থন জানাতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাছাড়া আরও বহু ঘটনা আছে, মাননীয় ভূপাল পান্ডা মহাশয় এবং আরও কয়েকজন সদস্য আলোচনা করেছেন যে গ্রামাঞ্চলের কামার, কুমোর, চর্মকার এবং অন্যান্য যে সমস্ত সাধারণ শিল্পী আছেন এবং আমাদের কৃষ্ণনগরে যে মৃত শিল্পীরা আছেন, তারা পৃথিবী বিখ্যাত। দু একজন যারা নাম করা তাদের হয়তো ভাত হচ্ছে, টাকা হচ্ছে। কিন্তু যাদের নাম নেই বাজারে, তারা আজকে না খেয়ে আছে। এই রকম বহু উদাহরণ আমার কাছে আছে যারা অর্ধাহারে, অনাহারে থেকে থেকে কোন মতে চাকরি বা জীবিকার সন্ধানে যাদের ফিরতে হচ্ছে। এই হচ্ছে আজকে গ্রামাঞ্চলে গ্রামীণ এবং কুটিরশিল্পের চিত্র। বাঁকুড়ার কথা অনেকেই বলেছেন, মেদিনীপুরের কথা অনেকেই বলেছেন, আজকে বনগাঁয়ে যশোরের চিরুনীর শিল্প আছে, বিখ্যাত চিরুনী, সেই শিল্প আজকে উঠে যাচ্ছে, এই রকম একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয় জানেন যে বহরমপুরের পাশে খাগড়া বা কাঁশা-পিতল শিল্প, সেটা আমাদের দেশের একটা বিখ্যাত শিল্প বা মেদিনীপুরের কাশা-পিতলের শিল্প ছিল, সেই কাঁশা-পিতলের শিল্পীরা আজকে অন্যভাবে জীবিকার সন্ধানে ছোটাছোটি করছে। জীবন সংগ্রামে তারা হটে যাচ্ছে। তারা গরিব মানুষ, তারা গরীব হতে হতে এমন অবস্থায় এসে পোঁছে গেছে, যার ফলে আজকে গরীব হটছে না, গরীবরাই হটে যাচ্ছে। সুতরাং ক্ষুদ্র শিল্পের কথা যদি বলি, সেখানে আমরা দেখেছি একচেটিয়া পুঁজিদের দাপটে, তাদের চক্রান্তে বাংলাদেশের যে সমস্ত ছোট ছোট ইঞ্জিনিয়ারিং শিল্প বা অন্যান্য শিল্প আছে, সেইগুলো আজকে উঠে যাচ্ছে। আজকে তারা বিভিন্ন একচেটিয়া পুঁজিদের সঙ্গে পারছে না। তাই আজকে তারা উঠে যাওয়ার মুখে এসে দাঁড়িয়েছে, তারা কম্পিটিশনে এঁটে উঠতে পারছে না। তাই আজকে এই পরিস্থিতির মুখে দাঁড়িয়ে মন্ত্রিমহাশয়কে সমর্থন জানাতে পারছি না। আজকে আমরা জানি যে ভুষি কেলেঙ্কারি একটা ঐতিহাসিক ব্যাপার। কিন্তু আজকে যে সুতা কেলেঙ্কারীর জন্য বাংলাদেশে তাঁতিদের এই যে চরম সঙ্কট দেখ দিল, সেই সুতা কেলেঙ্কারীর তদন্ত হওয়া উচিত। কারণ আমাদের কাছে অভিযোগ আছে, যখন সুতা নিয়ন্ত্রণ হয়, তখন এ্যাডহক বেসিসে ৯১ জন মানুষকে তাদের লাইসেন্সের ব্যবস্থা করা হয়েছিল। পরে সেই ৯১ জনের সবাই দরখাস্ত করেন, কিন্তু দেখা গেল বড়বাজারে ব্রীজলাল পুরুষোত্তম, তাঁর নেতৃত্বে ৯টা মাত্র, ঐ বড়বাজারের গোষ্ঠী লোককে লাইসেন্স দেওয়া হয়েছে। এই ৯টির মধ্যে ৫টির মালিকানা বেসরকারী ক্ষেত্রে। ঐ ব্রীজলাল পুরুষোত্তম দাস, যারা নানা ভাবে কোটি কোটি টাকার সুতা, যে সুতার দাম বাজারে ১০০ টাকা, ৮০ কাউন্ট, ৬০ কাউন্টের, সেই সুতা ২০০ টাকায় বাজারে বিক্রি করছে। এই রকম ঘটনা আমাদের নদীয়া নয় সমস্ত জেলাতে ঘটছে। তাঁতীদের বহু অভিয়োগ আছে এবং যাদের বিরুদ্ধে অভিযোগ তাদের নাম করে আমি বলতে পারি। রানাঘাটের একটা কাগজে দেখেছি, একটা অভিযোগ বেরিয়েছে, মন্ত্রিমহাশয় জবাব দিয়েছিলেন কিনা জানি না। অভিযোগটা এই রকম যে একজন মন্ত্রীকে ১ কোটি টাকা ঘুষ দিয়ে ব্রীজলাল পুরুষোত্তম দাস ১০ কোটি টাকার মুনাফা করেছে। এই রকম একটা অভিযোগ রানাঘাট থেকে প্রকাশিত একটি সপ্তাহিক কাগজে বেরিয়েছে, "পশ্চিমবঙ্গে লজ্জাকর সুতা কেলেঙ্কারী"। সুতা সঙ্কট সারা পশ্চিমবঙ্গের তাঁতীদের কাছে আজকে যে ভাবে এসে দাঁড়িয়েছে তাতে এই শিল্প কোন ক্রমেই বাঁচাতে পারছে না। কিন্তু আজকে এই বাজেটের মধ্যে সেই তাঁতীদের বাঁচাবার বা তাদের পুর্নজীবন দেওয়া যায় কি ভাবে তার কোন কিছুই দেখতে পাচ্ছি না এবং সেইজন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। কুটিরশিল্প সম্পর্কে আমার সাজেশন আছে কয়েকটি এবং সেগুলি ১-২-৩-৪ করে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টির সামনে নিয়ে আসছি। ক্ষুদ্র শিল্প সম্পর্কেও ২-৪টি সাজেশন রাখব। আমার মনে হয় তাঁতীদের সুতা দিতে হবে, তা না হলে তাদের দিয়ে টি, আর,-এর মাটি কাটালে তাঁত

শিল্প বা তাঁতী বাঁচাতে পারে না। আজকে এই বাজেটে বলেছেন যে স্পিনিং মিল খোলার কথা চিন্তা করছি। আজকে আরো স্পিনিং মিল খোলা দরকার এবং সেটা খুলতে হবে, তা না হলে কল্যাণী স্পিনিং মিলের সুতো নদীয়ার তাঁতীরাই পায় না, অন্য জেলার অবস্থাতো আরো খারাপ। সেইজন্য আমি বলছি রানাঘাটে স্পিনিং মিল খোলা যেতে পারে এবং বিভিন্ন জায়গায় স্পিনিং মিল খোলা যেতে পারে। স্পিনিং মিল খুলে তাঁতীদের ন্যায্য মূল্যে সরকারী নিয়ন্ত্রণে সুতো সরবরাহ করার সঙ্গে সঙ্গে আমি দাবী করব কাণ্ডে কমিটির সুপারিশ অনুযায়ী বড় বড় মিলগুলির উপর নিয়ন্ত্রণ চালু করুন, যাতে তারা অধিক সংখ্যক কাপড় তৈরী করতে না পারে। কাণ্ডে কমিটি সুপারিশ করেছিলেন মিলগুলির শাড়ী এবং ধুতি উৎপাদনের পরিমাণ কমিয়ে দেবার জন্য এবং এটা করা দরকার। বড় বড় কাপড়ের কলগুলি মিল প্রিন্ট যাতে না করতে পারে সেটা দেখা দরকার, কারণ ডিজাইন করা শাড়ী ইত্যাদি তাঁতীরা করে থাকে, সেগুলি ঐ একচেটিয়া পুঁজির মালিকরা যদি মিলে করে তাহলে তাঁতী তার সঙ্গে প্রতিযোগিতায় পেরে উঠবে না। আজকে এই গুরুত্বপূর্ণ শিল্পের স্বার্থে, তাঁতীদের স্বার্থে এই নিয়ন্ত্রণ চালু করা দরকার। আমার মনে হয় এই নিয়ম অন্যান্য ক্ষেত্রেও যেমন বাসনশিল্পের ক্ষেত্রেও তেমন চালু করা দরকার। কারণ আজকে স্টেনলেস স্টিল, হিন্ডালিয়াম প্রভৃতি বাজার ভরে দিয়েছে। এর ফলে মাটির বা কাঁশার বাসন বিক্রি হচ্ছে না। আমার মনে হয় স্টেনলেস স্টিল, হিন্ডালিয়াম যারা করছেন তাদের কাজের লিমিট বেঁধে দেওয়া দরকার এবং এইগুলি নিয়ন্ত্রন করবার চেষ্টা করুন, না হলে কুটিরশিল্প বাঁচাতে পারবে না, কাঁশা-পেতলের বাসন যারা তৈরী করে তারা বাঁচবে না, কামার, কুমাররা বাচবে না। কারণ তাদের তৈরী জিনিষের প্রচলন ঐ সব জিনিষের জন্য কমে যাচ্ছে। টাটা কোম্পানীর জিনিষে বাজার ছেয়ে গেছে। তাই আজকে টাটা এবং অন্যান্য মোনোপলিস্টদের উপর নিয়ন্ত্রণ করা হোক এবং এই জায়গায় কুটির শিল্পজাত দ্রব্য যাতে বাজারে চলে তার জন্য মার্কেটিং করপোরেশন করুন। আমাদের দেশ থেকে চামড়া রপ্তানী হচ্ছে, এই কাচা চামড়া নিয়ে ট্যাংরায় গন্ডগোল হয়েছে এবং সেটা হাউসে মেনশন হয়েছে।

[5-35—5-45 p m ]

কুটির শিল্পীদের বাচানোর জন্য এটা করতে হবে। তা ছাড়া সি. এ. ডি. পি.-র মাধ্যমে আর্থিক উন্নয়ন করার কথা যখন বলছেন তখন সেই সমস্ত জায়গায় গ্রামীণ শিল্প পুনরুজ্জীবন করা যায় কিনা সে সব কথা চিন্তা করুন। ক্ষুদ্র শিল্প সম্বন্ধে ২-১টি সাজেশন দিয়ে আমি শেষ করব। ইঞ্জিনিয়ারিং বা অন্যান্য যে সমস্ত ইলেকট্রিক্যাল পার্টস যারা তৈরী করে, পাটকলের এ্যানসিলারী শিল্প, হোসিয়ারী ইত্যাদি শিল্পে নিযুক্ত শ্রমিকের সংখ্যা প্রায় ৩৬ হাজার এরা আজ দারুন সঙ্কটের মধ্যে পড়েছে। তামা, দস্তা, লোহা ইত্যাদি সমস্ত কাচামাল কেন্দ্রীয় কোটায় তারা পায় না। কালোবাজার থেকে কিনতে হয়। ব্ল্যাক মার্কেট থেকে কেনার ফলে টাটা-বিড়লার সঙ্গে প্রতিযোগিতায় তারা পারছে না। সেজন্য ঠিকমত কাঁচামাল যাতে তারা পায় তার ব্যবস্থা করতে হবে এবং কেন্দ্রীয় কোটা সুসমভাবে বণ্টনের ব্যবস্থা করা হোক। তারপর বড় বড় কারখানার ৬৫ পারসেন্ট এ্যানসিলারী তারাই তৈরী করছে। তাদের স্পেয়ার পার্টস তারা নিজেরাই তৈরী করছে। ছোট ছোট কারখানাকে তারা এসব করতে দিচ্ছে না। আমি মনে করি সরকার এটা নিয়ন্ত্রণ করুন যাতে বড় বড় কারখানাগুলি ক্ষুদ্র শিল্পীদের কাছ থেকে তাদের মাল কিনতে বাধ্য হয়। এই কথা বলে ছোটছোট শিল্পের সমস্যার কথা বিবেচনা করে আমি মনে করি মন্ত্রিমহাশয় এমন কোন কৃতিত্ব দেখান নি যে তাঁর ব্যয়বরাদ্দ সমর্থন করা যায়। সেজন্য আমি আমার কাট মোশান মুভ করছি।

**Shri Mrigendra Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, গ্রামীণ ক্ষুদ্র শিল্প বাবদ যে ব্যয়বরাদ্দ রাখা হয়েছে তাকে আন্তরিকতার সঙ্গে সমর্থন করি এজন্য যে এই দপ্তর এক বছরের মধ্যে নানা বাধা-বিপত্তির মধ্যে থেকে সঠিক পথে যে এগিয়েছেন তার অনেক প্রমাণ এখানে রাখা হয়েছে।

যাঁরা এই বরাদ্দের বিরোধীতা করেছেন তাঁরা জানি না মন্ত্রীমহোদয়ের চক্ষুশূল কিনা। তা সত্বেও একথা বলতে আপত্তি নেই যে দুর্নীতির বিরুদ্ধে ফাঁকা আওয়াজ পশ্চিমবাংলার মানুষ দিতে পারেন। নজির কিন্তু সকলে সৃষ্টি করতে পারেন না। এই দপ্তরের মন্ত্রী যেখানে যত গোলমাল দেখেছেন তার বিরুদ্ধে কঠোর ও বলিষ্ঠ পদক্ষেপ তিনি নিয়েছেন যা ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত হয়নি। দুর্গাপুর কেমিক্যালস-এর ব্যাপারে স্মল স্কেল ইন্ডাষ্ট্রিস কর্পোরেশন-এর ডাইরেক্টর-এর ক্ষেত্রে তিনি যেসব ব্যবস্থা গ্রহণ করেছেন উচিৎ ছিল এই সভায় দুর্নীতির বিরুদ্ধে জর্ডন নদীর জলে স্নান করা সি, পি, আই, বন্ধুদের কিছু বলা, কিন্তু তা তাঁরা বলেন নি। ভিজিলেন্স কমিশন করে কাঁচামালের ব্যাপক চোরাকারবারীর যে রাজত্ব পশ্চিমবাংলায় রয়েছে তার বিরুদ্ধে এই দপ্তরের মন্ত্রী ও অফিসাররা কর্য্যকরী ব্যবস্থা গ্রহণ করেছেন। এ সম্পর্কে চ্যালেঞ্জ করে তাঁরা দৃঢ় পদক্ষেপ নিয়েছেন, কিন্তু তা সত্বেও ২০০ বছরের দুর্নীতির বাসা পশ্চিমবঙ্গে তৈরী হয়ে আছে তাকে ২/১ দিনে ভাঙ্গা সম্ভব নয়। চোরাকারবারীদের হাতে কালোবাজারীদের হাতে পশ্চিম-বঙ্গের ব্যবসা জগত এমন ভাবে রয়েছে যেখান থেকে ভেঙ্গে বেরিয়ে আসা ডাঃ আবেদিনের পক্ষে সম্ভব হয়েছে, সক্রিয় প্রচেষ্টা চালান হয়ত আর কেউ পারতেন কিনা আমার জানা নেই। এজন্য কথাটা বলি আজ পর্য্যন্ত ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে কাচামালের বাজারে সম্পূর্ণ কন্ট্রোল গভর্ণমেন্ট আনতে পারেন নি। কারন, এই যে সিসটেম রয়েছে এই সিসটেম জঘন্যতম সিসটেম। জে, পি, সি, থেকে লোহা আনতে গেলে লার্জ স্কেল ইন্ডাষ্ট্রি ওয়াগনে করে নিয়ে আসবে, তাদের হ্যান্ডলিং চার্জ আছে, সবশুদ্ধ মিলিয়ে ১২শো ১৪শো টাকা হয়। স্মল স্কেল ইন্ডাষ্ট্রি ওয়াগনের তলায়, সেজন্য তাদের কিনতে হবে স্মল স্কেল ইন্ডাষ্ট্রিজ কর্পোরেশানের কাছে, তাতে হ্যান্ডলিং চার্জেস বেশী পড়ে যায়। এছাড়া হিন্দুস্থান স্টীল লিমিটেড, টাটা, নিসকো, এদের স্টকইয়ার্ড, স্টকিস্ট থাকে, ক্ষুদ্র ব্যবসায়ীরা যখন স্মল স্কেল ইন্ডাষ্ট্রিজ কর্পোরেশানের কাছে লোহা আনতে গেল পেল না, স্টকইয়ার্ডের কাছে গেল পেল, সেখানে থেকে তাদের নিয়ে আসতে হয়, ৩ দফা হয়ে যখন তাদের কাছে জিনিসটা গেল, সেখানে লার্জ স্কেল ইন্ডাষ্ট্রি ১৪শো টাকায় পায়, স্মল স্কেল ইন্ডাষ্ট্রি, বিদ্যুত, সর্টেজ, নানা অভাব অভিযোগের মধ্য দিয়ে সেই লোহা তখন তাদের ১৮শো টাকায় কিনতে হচ্ছে। আর একটা কথা আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে জানাই এই যে স্টকইয়ার্ড এবং স্টকিস্ট হিন্দুস্থান স্টীল লিমিটেড, টাটা, দুর্গাপুর, এদের রয়েছে এই স্টাইয়ার্ডগুলি হচ্ছে বর্তমানে দুর্নীতির একটা পঙ্কস্থল। যত রেজিস্ট্রেসান দেওয়া হচ্ছে তার বেশ কিছু পার্সেন্টেজ ফল্স রেজিস্ট্রেসান। এই সমস্ত দুর্নীতির চক্র কাচামাল নিয়ে এসে ব্ল্যাকে স্টকইয়ার্ডদের বিকি করে দেয় এবং ১৮শো টাকা রসিদ নিয়ে ২৫শো টাকায় মাল কিনে আনতে হয় ক্ষুদ্র ব্যবসায়ীদের। এদের হাত থেকে বাঁচতে গেলে আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে আমার আবেদন অতি সত্বর র-মেটিরিয়াল ব্যাঙ্ক চালু করা হোক যেখানে সমস্ত কাচামাল জড় হবে, যেখানে চেকিং সিসটেম থাকবে, যেখান থেকে ফল্স রেজিস্ট্রেসান করে ম্যানিপুলেটেড এ্যাসেসমেন্ট করে মাল বাড়াবার চেষ্টা করতে পারবে না। এই র-মেটিরিয়াল ব্যাঙ্কের মাধ্যমে সমস্যার সমাধান হতে পারে। আর একটা বিষয়ে বলি সেটা হচ্ছে এই দপ্তরের কার্য্যকলাপে যেমন কয়েকটি ভাল ভাল দিক আছে, দক্ষ অফিসার এই দপ্তরের রয়েছেন বলে আমার ধারণা, তেমনি এই দপ্তরের একটা কেলেঙ্কারীর কথা বলি। এই দপ্তরে নন-ম্যাট্রিক গেজেটেড অফিসার রয়ে গেছে যেটা সারা ভারতবর্ষে কোথাও নেই। তিনি হচ্ছেন হ্যান্ডলুম ডেভেলপমেন্ট অফিসার, নাম নিত্যতোষ পাল। ঘটনাটা অত্যন্ত তিক্ত হলেও আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে নিবেদন করছি। তৃতীয় সাজেসান রাখছি প্লাসটিক শিল্প সম্পর্কে। প্লাসটিক শিল্প ২শো থেকে ২ হাজার টাকা মূলধন নিয়ে ক্ষুদ্র শিল্প হিসাবে গড়ে উঠেছে, সেখানে তাদের মোটা হারে বিক্রয় কর দিতে হয়। অথচ যে সব কাঁচামাল আসছে তার উপর বিক্রয় কর ধার্য করা হচ্ছে না। ফলে কাচামাল থেকে ফিনিস্ড গুডস তৈরী করে যখন পশ্চিমবঙ্গের মাল বিহারে চলে গেল তখন বিক্রয় কর ফাঁকি পড়ল, কিন্তু যে কুটির শিল্প কাচামাল থেকে প্রোডাকসান করল তাকে বিক্রয় করের মধ্যে পড়তে হল। এই যে বিক্রয় করের সমস্যা এটা মন্ত্রিমহাশয়কে দেখতে বলি। কাচামাল যারা প্রোডিউস করছে তাদের উপর যদি বিক্রয় কর চালান হয় তাহলে ৪/৫ গুণ বিকয় কর বেশী হতে

পারে। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে আজকে পশ্চিমবঙ্গে যেভাবে ইন্ডাষ্ট্রিয়াল এসটেট স্থাপনের চেষ্টা করা হচ্ছে তাতে কিন্তু প্রচলিত আইনের সুবিধা পাওয়া যাচ্ছে না। এ্যাক্ট ২৪৮-কে সংশোধন করে যদি এই ব্যবস্থা করা যায় অডিন্যান্সের মাধ্যমে তাহলে জমি খুব সহজে আদায় করা যায়। ইনফ্রা-স্ট্রাকচারাল ডেভেলপমেন্ট কর্পোরেশান যে অডিন্যান্স নিয়ে এসেছেন সেই অডিন্যান্স দিয়ে সর্বত্র জমি সংগ্রহ করা সম্ভব নয়। বহু জায়গায় বহু বড় বড় জমিদারের জমি আছে, আমি জানি ক্যালকাটা ইলেক্ট্রিক ম্যানুফ্যাক্চারিং কোম্পানী, বিড়লার বেনামদার, সাতরাগাছি রেল স্টেশনের পিছনে ২৫০ বিঘা জমি ১৯৪৫ সাল থেকে ১৯৭২ সাল পর্য্যন্ত কাজে লাগায়নি, আইনে এমন কোন বিধান নেই সেই জমি উদ্ধার করে আনা যাবে, নানা রকম বাধা প্যাকড়ার মধ্যে পড়তে হচ্ছে।

[5-45—5-55 p.m.]

পশ্চিমবাংলায় আজকে প্রধান যেটা সমস্যা সেটা হল আইনের সমস্যা। এর মাধ্য দিয়ে দুর্ধর্ষ এই দপ্তর যেভাবে এগুচ্ছে তাতে আমার মনে হয় আগামী কয়েক বছরের মধ্যে তাঁরা নজির সৃষ্টি করতে পারবেন। মাননীয় স্পীকার মহাশয়, ইন্ডাস্ট্রিয়াল এস্টেটগুলির ক্ষেত্রে শুধু ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটির নাম করে দিলেই কাজ শেষ হবে না। ইনফ্রাস্ট্রাকচার মানে শুধু জল, রাস্তা বা ইলেকট্রিক কারেন্ট দেওয়া নয়, এর মানে হচ্ছে ইন্ডাস্ট্রিয়াল এস্টেটগুলোকে স্বয়ংসম্পূর্ণ করতে হবে যেমন ওয়েস্ট জার্মানীতে করা হয়েছে। প্রত্যেক ইন্ডাস্ট্রিয়াল এস্টেটে টেস্টিং ল্যাবোরেটরী করে প্রত্যেক ইন্ডাস্ট্রিয়াল এস্টেটে যে সমস্ত কমোডিটি হবে তার কোয়ালিটি কন্ট্রোল করবার ব্যবস্থা রেখে ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটির মধ্যে এগুলি অন্তর্ভুক্ত করা দরকার। ডিস্ট্রিবিউটাইজড ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করলে তার মাধ্যমে মডারনাইজেসন অব ইন্ডাস্ট্রিস যেটাকে বলা হয় সেটা হবে না। মর্ডাণ ইন্ডাস্ট্রিস-এর সঙ্গে খাপ খাইয়ে এই জিনিস আমাদের করতে হবে। তারপর, আজকে গালা মালের সমস্যা আজকে বিরাটভাবে দেখা দিয়েছে। আজকে দেখছি আকস্মিকভাবে গালা মালের দাম বাড়িয়ে অসুবিধা সৃষ্টি করা হচ্ছে। গালাই-এর ক্ষেত্রে যে সমস্ত ইন্ডাস্ট্রিয়াল এস্টেট রয়েছে পশ্চিমবাংলার গামে সেগুলি ন্যায্য শিল্প। কিন্তু এগুলিও আজকে অন্যান্য রাজ্যের চাপে পড়ে মার খেয়ে যাচ্ছে। মাননীয় স্পীকার মহাশয়, কমার্শিয়াল এস্টেট-এর কথা যখন রয়েছে তখন আমার বক্তব্য হচ্ছে জমি কিনে কমার্শিয়াল এস্টেট তৈরী করে দিলে ভাল হয়। কারেন্ট যে সমস্ত বাজার রয়েছে সেগুলিকে কমার্শিয়াল এস্টেট-এ কনভার্ট করবার ব্যবস্থা করুন। আমি উদাহরণস্বরূপ বলছি, হাওড়ায় একটি খুব বড় হোলসেল মার্কেট আছে যার নাম হচ্ছে মেমারি মঙ্গলাহাট। এটা ইস্টার্ন রিজিয়নের সবচেয়ে বড় হোলসেল মার্কেট। ৭ বিঘা জমির উপর ২২ হাজার স্টল রয়েছে এবং ২২ হাজার পরিবার এই হোলসেল মার্কেটে ইনভল্ভড। "শীল" বলে এক ভদ্রলোকের জমি দৌলতরামকে লিজ দেওয়া হয়েছিল এবং তিনি প্রায় এখান থেকে ১২/১৪ লক্ষ টাকা রোজগার করেন। আমি মনে করি এইসব মার্কেটগুলোকে ডাইভার্ট করে কমার্শিয়াল এস্টেট করলে কার্যকরী বাস্তব ব্যবস্থা হয়। এই মঙ্গলাহাটে যখন একটা চক্রান্ত চলছিল তাতে হস্তক্ষেপ করায় এই সভার মাননীয় অধ্যক্ষকে পর্যন্ত একবার লাঞ্ছিত হতে হয়েছিল। স্যার, আমরা দু-বছর কাটিয়েছি এবং আরও ৩ বছর আমাদের হাতে রয়েছে কাজেই আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি যে সমস্ত কমার্শিয়াল এস্টেট রয়েছে সেগুলিকে কুইক কনভার্সন করতে হবে, ৩ বছরে আমাদের ৩০ বছরের কাজ করতে হবে নাহলে পশ্চিমবাংলার জনসাধারণের কাছে আমরা কি কৈফিয়ৎ দেব সেটা আমি মন্ত্রিমহাশয়ের কাছে জানতে চাই। মাননীয় স্পীকার মহাশয়, আমার আর একটা বক্তব্য হচ্ছে পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়াল স্ট্রাকচার পরিবর্তন করবার প্রয়োজন আছে। আমরা সকলেই জানি স্মল স্কেল ইন্ডাস্ট্রিগুলি লার্জেস্ট ইন্ডাস্ট্রির উপর ডিপেনডেন্ট। পশ্চিমবাংলায় এই স্মল স্কেল ইন্ডাস্ট্রি বেকার সমস্যার সমাধান করতে পারে। কাজেই এর মডার্ণাইজেসন দরকার এবং নূতন নূতন প্রিসিসন ওয়ার্ক ট্রেনিং দিতে হবে, ইন্ডাস্ট্রির সেট আপ চেঞ্জ করতে হবে, সেই পুরাণ নাট, বল্টু দিয়ে আর চলবে না। ডাঃ রায় ইণ্ডো-জাপান প্রোটোটাইপ ডেভলপ্‌মেন্ট সেন্টার তৈরী করেছিলেন বাঁকুড়ায় ১০০ বিঘা জমির উপর।

ডাঃ রায় অনুরোধ করেছিলেন হাওড়ার ইণ্ডাস্ট্রিয়াল প্যাটার্নকে করবেন। কিন্তু দুঃখের বিষয় কোন টেকনিক্যাল নো-হাউ ইমপার্ট করা হলনা এবং ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিস কর্পোরেশনের সঙ্গে যে ক্লোজ কোলাবোরেসন থাকা উচিত ছিল সেটা করা হলনা। স্যার, দিল্লীর সঙ্গে আমাদের এই পশ্চিমবাংলা যদি চলতে না পারে তাহলে সে ল্যাং খেয়ে যাবে। তারপর রয়েছে ঐ সব ইন্ডাস্ট্রি, হাওড়ায় ইন্দো-জাপান প্রোটোটাইপ ডেভালপ্‌মেন্ট সেন্টার যেসব করা হল তার যেসব ডেভালপ্‌মেন্ট ফেসিলিটি নিয়ে হায়দ্রাবাদে ইন্ডাস্ট্রিয়াল স্টেট হচ্ছে, দিল্লীতে মাদ্রাজে হচ্ছে পশ্চিমবাংলায় হলনা কেন—কারণ এন, এস, আই, সি, যারা এটা করছেন তারা কোন এ্যারেঞ্জমেন্ট রাখেননি মডার্ণ ইন্ডাস্ট্রির সঙ্গে। তারা বললেন যে প্যাচ ওয়াক করান যায়। তারা ইন্দো-জাপান প্রোটোটাইপ মাঠের মধ্যে করে বহু লোককে উত্‌খাত করে দিয়ে ধানী জমির উপর তারা ট্রেনিং দিতে সুরু করলেন। সেই ট্রেনিং ইমপার্ট করতে পারলেন না, সেই ইন্ডাস্ট্রিয়াল সেক্‌টারে। এই যে সমস্যাগুলি রয়েছে এই সমস্যার উপর দৃষ্টি দেওয়া খুব দরকার আছে। আমাদের স্মল স্কেল ইন্ডাস্ট্রিকে ইনডিপেনডেন্টলি চলিতে হবে। লার্জ স্কেলের উপর ডিপেন্ড করলে চলবে না। জাপানী কায়দায় শিল্পকে যদি উত্তীর্ণ করা যায়, মডার্ণাইজ করা যায় তবে পশ্চিমবঙ্গে বাচবে তা নাহলে অন্য রাজ্যের সঙ্গে আমরা এঁটে উঠতে পারব না। এই প্রচন্ড বিদ্যুত্‌ সঙ্কট, কাঁচামালের সঙ্কট, আর্থিক সঙ্কটের মধ্যে থেকে পশ্চিমবাংলাকে বাঁচাতে হবে। এই বাঁচার জন্য আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি যে পশ্চিমবাংলার যে গুরুদায়িত্ব তার উপর রয়েছে, পশ্চিমবাংলা একমাত্র বাঁচতে পারে ক্ষুদ্র শিল্পের উপর এই দায়িত্বের কথা স্মরণ করে আগামী বছর আরও একটি যাতে সবুজ নিশানা আমরা পাই সেই আশা রেখে এই ব্যয়-বরাদ্দের দাবী সমর্থন জানালাম, স্যার।

**Shri Phani Bhusan Singhababu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয়, ১৯৭৪-৭৫ সালের কুটির শিল্প দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করেছেন তা আমি পরিপূর্ণভাবে সমর্থন করছি। সমর্থন জানিয়ে আমি বলতে চাই যে যেখান থেকে আমি নির্বাচিত হয়েছি তা প্রাণবন্ত ছিল কুটির শিল্পের মাধ্যমে। কিন্তু এখন সেখানকার তাঁতীরা এবং কংস শিল্পীরা এখন মৃতপ্রায়। অতীব দুঃখের বিষয় আজ যদিও এই ব্যয় বরাদ্দের মাধ্যমে নূতন পথের সন্ধান দেখতে পাচ্ছি, কিন্তু তবুও এই সমস্ত শিল্পীদের ঘরে অনাহার তাদের বস্ত্র নাই, পেটে অন্ন নাই, তারা দৈনন্দিন কাচামালের অভাবের জন্য তারা কোন শিল্প তৈরী করতে পারছে না এবং সেজন্য আজকে গ্রামীণ অর্থনীতি দুর্বল হয়ে পড়েছে। আজকে গ্রাম বাংলার একমাত্র অর্থনীতিক কাঠামো ছিল এই ক্ষুদ্র কুটির শিল্প। কিন্তু দুঃখের বিষয় সেই কুটির শিল্প আজকে ভেঙ্গে পড়েছে। আমি সেজন্য স্যার, আপনার মাধ্যমে আবেদন রাখছি আজকে যেমন পশ্চিম-বাংলার তিনটা জেলায় ক্ষুদ্র কুটিরশিল্পকে সাবসিডি দেওয়ার ব্যবস্থা করা হয়েছে, বাঁকুড়া জেলাতেও অনুরূপভাবে সাবসিডি দেওয়া হয়, তার জন্য তিনি যেন ব্যবস্থা করেন। তাছাড়াও বাঁকুড়া জেলায় এই তাঁত শিল্পীদের যারা পোর্ট মুজোয়া, একচেটিয়া ব্যবসাকারী তাদের কাছ থেকে সুতা নিতে হয়। এই সমস্ত তাঁত শিল্পীদের কন্ট্রোল দাম অপেক্ষা ন্যায্য দাম অপেক্ষা বেশী দামে তাদের সুতা কিনতে হয়, যার জন্য তাদের সামান্য রুজি রোজগারের পথ বন্ধ হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয় যে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন, এই ক্ষুদ্র কুটির শিল্পকে কিভাবে প্রাণবন্ত করে তোলা যায়, তার জন্য তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। তাকে আমি অনুরোধ জানাচ্ছি এই তন্তু শিল্প এবং কংস শিল্পীরা কলকাতায় যে এম, এম, টি, সি, সংস্থা আছে, তাদের কাছে হয়রাণি হতে হচ্ছে। এই হয়রাণি এবং দুর্নীতি যাতে বন্ধ হয় তার জন্য নজর দিতে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। আমার নির্বাচনী এলাকায় লক্ষ্মীসাগর গ্রামে প্রায় ৬ হাজার কংস শিল্পী বাস করে। কাচামালের অভাবে তাদের অনাহারে দিন কাটাতে হচ্ছে। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে সনির্বন্ধ অনুরোধ করব এম, এম, টি, সি,-এর দৈনন্দিন অত্যাচার এবং বিভিন্ন গাফিলতি এবং তারা যে হয়রানি করছে, সেটা কি করে বন্ধ করা যায় তার দিকে মন্ত্রিমহাশয় নিশ্চয়ই লক্ষ্য রাখবেন।

[5-55—6-05 p.m.]

আমরা জানি আমাদের পশ্চিমবঙ্গে এক প্রাইভেট পার্টির মাধ্যমে আন্ডার ইনভয়েস সিসটেমে—যে সিসটেমে বৈদেশিক মুদ্রা আসে, আমাদের দেশের মানুষের কাছে গোপন করে সেই প্রাইভেট পার্টি বিভিন্নভাবে রুজি-রোজগারের পথ তৈরী করেছে, আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে সেইজন্য সনির্বন্ধ অনুরোধ রাখছি যে ষ্টেট ট্রেডিং-এর মাধ্যমে এইসব একচেটিয়া পুঁজিপতিদের কাছ থেকে কি করে গরীব মানুষের স্বার্থে লাগান যায় তার বিহিত ব্যবস্থা করবেন। পরিশেষে মাননীয় মন্ত্রিমহাশয়ের যে বলিষ্ঠ পদক্ষেপ এই ক্ষুদ্র কুটির শিল্পকে পূর্ণভাবে কিভাবে রূপায়িত করা যায় তার যে তিনি দায়িত্ব নিয়েছেন আমরা বিধানসভার সদস্য হিসাবে এই গ্রামাণ অর্থনৈতিক কাঠামোকে কিভাবে পূর্ণজীবিত করতে পারি তার জন্য তাকে পরিশেষে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম্।

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার, স্যার, আজকের সভায় ডাঃ জয়নাল আবেদিন ক্ষুদ্র এবং কুটির শিল্প খাতে যে ব্যয় বরাদ্দ অনুমোদনের দাবী উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন জানাই। সমর্থন জানাতে গিয়ে নিশ্চিন্তভাবেই একথা স্বীকার করতে হয় পশ্চিমবাংলার মতন বেকার সমস্যা পীড়িত অর্থনৈতিক কাঠামো, যেখানে মূলধনের পরিমাণ কম, সেখানে অর্থনৈতিক শক্তির বিকেন্দ্রকরণের প্রয়োজনে এই ধরণের একটা রাজ্যে ক্ষুদ্র এবং কুটিরশিল্পের উপর সর্বাধিক নজর দেওয়া দরকার। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় দুই বৎসরের পশ্চিমবাংলার ইতিহাস পর্যালোচনা করলে দেখি আমরা সর্বত্র ঠিক উপযুক্তভাবে এই গ্রোথ লক্ষ্য করছি না। বরঞ্চ ক্ষুদ্র এবং কুটিরশিল্প নানা কারণে পশ্চিমবাংলার বুকে ধ্বংসের পথে চলেছে। কুটিরশিল্পের শিল্পীদের অর্থনৈতিক সমস্যার বেড়াজাল আজকে তাদের জর্জরিত করে তুলেছে। আমি মূলতঃ, মাননীয় স্পীকার, স্যার, দুটি শিল্পের কথা বলবো। চামড়া শিল্প, মহাত্মা গান্ধী ভারতবর্ষের বুকে সমাজবাদের আলো জ্বালাতে গিয়ে হরিজন সম্প্রদায়ের মানুষের অর্থনৈতিক মান উন্নয়ন ঘটাতে যে প্রচেষ্টা পরিচালনা করেছিলেন আজকে অত্যন্ত দুঃখের কথা পশ্চিমবঙ্গে সেই চর্মশিল্পীরা আজকে চরম অর্থনৈতিক সঙ্কটের মুখোমুখি হয়ে পড়েছে। আজকে অত্যন্ত দুঃখের কথা বৈদেশিক মুদ্রা অর্জনের পরিমাণ বাড়াতে গিয়ে কেন্দ্রীয় সরকার আজকে কাচা চামড়া রপ্তানী করতে সুরু করে দিয়েছেন। আমি আবেদন জানাবো মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে অবিলম্বে যেন কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করা হয় যাতে কাচা চামড়া রপ্তানী বন্ধ করে চামড়াজাত দ্রব্যের রপ্তানীর ব্যবস্থা করে এই চর্মশিল্পীদের চরম অর্থনৈতিক সঙ্কটের হাত থেকে রেহাই দেওয়া সম্ভবপর হয়। মাননীয় স্পীকার, স্যার, আমি যে জায়গা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই জেলা নদীয়া জেলা এবং আপনি নিশ্চয়ই জানেন স্যার, সেই জেলার অধিকাংশ মানুষ তন্তুজীবী। নদীয়ায় প্রায় ৯৪ হাজার তন্তুজীবীর বাস এবং প্রত্যক্ষ ও পরোক্ষভাবে ২৷৷ লক্ষ মানুষ এই তাঁত শিল্পের উপর নির্ভরশীল। মাননীয় স্পীকার, স্যার, একথা নিশ্চিতভাবে বলতে হয় যে সূতার বাজারে কালোবাজার ও ফাটকা বাজারে যে দুর্নীতি চলছে তার খপ্পরে পড়ে দুস্থ তন্তুজীবী সম্প্রদায় এবং অপর দিকে বাজারে উপযুক্ত ব্যবস্থা না থাকায় ফলে আমরা দেখতে পাচ্ছি, মাননীয় স্পীকার, স্যার, যে তারা মহাজনী শোষণে শোষিত হচ্ছে। আজকে যে তুলা দিয়ে সূতা তৈরী হয় সেই সূতার কলগুলি মূলতঃ চলে গিয়েছে মহারাষ্ট্রে। মহারাষ্ট্রের সূতা আজকে পশ্চিমবঙ্গের বাজার ছেয়ে ফেলেছে। আজকে, মাননীয় স্পীকার, স্যার, বলতে হয় অত্যন্ত দুঃখের কথা সূতার যেখানে প্রচন্ড অভাব সেখানে পশ্চিমবঙ্গের শক্তিগড়ে স্পিনিং মিল বন্ধ হয়ে পড়ে আছে। মাননীয় স্পীকার, স্যার, একথা বলতে হয় সূতার যেখানে প্রচন্ড অভাব বীরভূমের পাশলী স্পিনিং মিল বন্ধ হয়ে পড়ে আছে, পশ্চিমবাংলার তাঁত শিল্প মার খেতে বাধ্য যদি ইকুয়ালাইজেশন অব কটন প্রাইস সম্ভবপর না হয়। এই হিসাবে নিশ্চয়ই মাননীয় মন্ত্রী ডাঃ জয়নাল আবেদিনকে আমি আন্তরিকভাবে সমর্থন জানাবো তিনি ইকুয়ালাইজেশন অব কটন প্রাইসের জন্য বিশেষভাবে কেন্দ্রীয়

সরকারের উপর চাপ সৃষ্টি করেছেন। আমি অনুরোধ জানাবো আরো চাপ সৃষ্টি করুন পশ্চিমবাংলার হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ আপনার পাশে আছে। মাননীয় স্পীকার, স্যার, একটা কথা আমি আজকে এই সভায় বলতে চাই সুতা বন্টন নিয়ে গতবারে যখন প্রচন্ড গন্ডগোল সুরু হয়ে গেল, কন্ট্রোল চালু করলেন সরকার। রাষ্ট্রীয় সরকার বড়বাজারে ১৭ জন ডিলার এ্যাপয়েন্ট করলেন, জেলায় জেলায় ইয়ার্ণ ডিষ্ট্রিবিউশন কমিটির মাধ্যমে সাব-ডিলার এ্যাপয়েন্ট করলাম আমরা, ডিলার মিল থেকে কোটা পেলেন, তারপর সাব-ডিলারদের আমরা পারমিট দিলাম ডিলারদের কাছ থেকে তুলে নিতে পারে কিন্তু দেখা গেল সাব-ডিলার সেই অনুমোদিত কমিটির পারমিট নিয়ে বড়বাজারের ডিলারদের কাছে এলেন তখন সুতা পেলেন না, পারমিট নিয়ে বিরস বদনে তাদের ফিরে যেতে হল। এই যে সুতা নিয়ে বরাদ্দ নির্ধারণ করা হয়েছিল, সেই সুতা নিয়ে ফাকটাবাজী চলল, চোরাকারবারী চলল, গুদামজাত হল, বাজার থেকে উধাও হয়ে গেল, দুর্নীতি রন্ধ্রে রন্ধ্রে ঢুকে গেল। আমি বলছি স্যার, ভূমি নিয়ে পশ্চিমবাংলায় তদন্ত হয়েছে, সুতা নিয়ে প্রচন্ড কালোবাজারী হয়েছে, প্রচন্ড ফাটকাবাজী চলেছে, প্রচন্ড দুর্নীতি চলেছে, তন্তুজীবীদের জীবিকার জিনিষ নিয়ে ফাটকাবাজী চলেছে, আমি তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রি-মহাশয়কে বলব যে এই সুতা নিয়ে একটা তদন্তের ব্যবস্থা করা হোক। আজকে আমি একথা বলতে চাই যে ১৯৫৫ সালে তাঁত শিল্পকে বাচাবার জন্য কার্ভে কমিটি সুপারিশ করেছিলেন। আমি তাই মাননীয় মন্ত্রিমহাশয়কে এই অনুরোধ জানাতে চাই যে যদি সুপারফাইন ক্লথ প্রডাকশনের উপর সিলিং বসান না যায়, তাহলে পশ্চিমবঙ্গের তাঁত শিল্পকে বাচান কোনমতেই সম্ভবপর হবে না। ক্ষুদ্র শিল্পের যেটা সবচেয়ে বড় সমস্যা আমার মনে হয়, সেটা হচ্ছে কাচামাল-এর সমস্যা এবং এই সমস্যা এত বেশী এ নিয়ে ফাটকাবাজী সুরু হয়ে গেছে। এর হাত থেকে ক্ষুদ্র শিল্পকে বাচাতে গেলে যদি আজকে শুধু বড় বড় শিল্পের জন্য কোটা নির্ধারণ করেন আর ক্ষুদ্র শিল্পের জন্য কোন কোটা নির্ধারণ না করেন, তাহলে পশ্চিমবাংলার ক্ষুদ্র শিল্পকে কোনমতেই বাচান সম্ভবপর হবে না। আমার মনে হয় ক্ষুদ্র শিল্পকে বাচাতে গেলে পশ্চিমবাংলায় যে সমস্ত মনোপলি হাউস আছে, তাদের লাইসেন্সিং ক্যাপাসিটি কমিয়ে দেওয়া দরকার। কেননা তাদের উৎপাদনসীমা নির্ধারণ করে না দিলে ক্ষুদ্র শিল্পের উৎপাদন বিকাশ হবে না। মাননীয় স্পীকার মহাশয়, নিতাইবাবু বলেছেন যেকথা আমিও তার সঙ্গে একমত, ক্ষুদ্র শিল্প তৈরী করে যে সমস্ত ছোট ছোট মেশিনারি পার্টস, এ্যান্সিলিয়ারি পার্টস, আজকে দেখতে পাচ্ছি বড় বড় শিল্পগুলি এ্যান্সিলিয়ারি পার্টস এনে ৬০ পারসেন্ট উৎপাদন করছে, ফলে যে জিনিষ উৎপাদন করছে সে জিনিষ বাজারে বিক্রী করতে পারবে। ক্ষুদ্র শিল্প সে জিনিষ উৎপাদন করেও বাজারে বিক্রী করতে পারছে না, বৃহৎ শিল্পের সঙ্গে প্রতিযোগিতার পাল্লায় পড়ে তাদের স্বার্থ ক্ষুন্ন হচ্ছে। সেজন্য মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রস্তাব করছি মাননীয় মন্ত্রীর কাছে যে বৃহত শিল্পের যন্ত্রাংশ, নিজেদের এ্যান্সিলিয়ারি যন্ত্রাংশ তৈরী করার যে লাইসেন্স পদ্ধতি, যদি বন্ধ করে না দেওয়া হয়, তাহলে ক্ষুদ্র শিল্পের বাজার রক্ষা কোনমতেই সম্ভবপর নয়। আজকে ক্ষুদ্র শিল্পকে বাচাতে গেলে রিসার্চের দরকার। পরীক্ষা-নিরীক্ষার দরকার, নূতন নূতন তথ্য অনুসন্ধানের দরকার। আজকে পশ্চিমবাংলার মন্ত্রীকে চিন্তা করতে হবে পশ্চিমবাংলায় যে সমস্ত কাঁচামাল-ভিত্তিক শিল্প আছে, সেই শিল্পগুলি গড়ে তোলা যায় কিনা। আমি দেখতে পাচ্ছি পশ্চিম-বাংলায় প্রচুর কয়লা আছে, পাট আছে প্রচুর পরিমাণে, আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি, তিনি নূতন গবেষণা এবং নূতন চিন্তার উন্মেষের মাধ্যমে দেখুন নূতন পথে এই কয়লা-ভিত্তিক, পাট-ভিত্তিক এবং এই ধরণের কাঁচামাল-ভিত্তিক যে সমস্ত কাঁচামাল-এর আমাদের প্রাচুর্য্য আছে, সেই সমস্ত কাঁচামাল-ভিত্তিক শিল্প পশ্চিমবাংলায় গড়ে তোলা যায় কিনা। নইলে ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে নূতন দিগন্ত সম্ভবপর হতে পারে না। ক্ষুদ্র শিল্পের উন্নতির ক্ষেত্র, সম্প্রসারণের ক্ষেত্র কোন মতেই সম্ভবপর হচ্ছে না।

আমি আর একটা কথা বলতে চাই, এই শিল্পের সবচেয়ে বড় সমস্যা হচ্ছে বাজার সমস্যা। আমরা যন্ত্র দিলাম, ব্যাঙ্ক থেকে টাকা দিলাম, ট্রেনিং দিলাম, আমরা কারিগরি

দক্ষতা দিলাম, আমরা সবকিছু করলাম, আমরা উৎপাদনের পরিমাণ বাড়ালাম কিন্তু এত করেও ক্ষুদ্র শিল্পকে বাঁচান সম্ভবপর হবে না যদি না সরকার নিজ দায়িত্বে ন্যায্য-মূল্যে এই শিল্পের উৎপন্ন দ্রব্য-এর বিক্রীর ব্যবস্থা করে না দেন। আমি জানি পশ্চিমবাংলায় ক্ষুদ্র শিল্পের সবচেয়ে বড় সমস্যা এই যে তারা ন্যায্যমূল্যে তাদের জিনিষ বিক্রী করতে পারে না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে আবেদন জানিয়ে বলব, আজকে দেখতে পাচ্ছি ক্ষুদ্র শিল্প যখন বড় বড় শিল্পের কাছে বড় বড় এক্সপোর্টারদের কাছে যাচ্ছে, তাদের কাছ থেকে ৫০।৬০ পারসেন্ট কমিশন কেটে নিচ্ছে, এই ক্ষুদ্র শিল্পকে বাচাবার জন্য ওয়েস্ট বেঙ্গল মার্কেটিং কর্পোরেশন তৈরী করা হোক। এই কর্পোরেশনের মাধ্যমে ক্ষুদ্র শিল্পের সমস্ত জিনিষ কিনে নেবার পরে, স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমে ভারতবর্ষের বাইরে রপ্তানী করে বৈদেশিক বাণিজ্য অর্জন করার ব্যবস্থা করা হোক। আমি আশা করছি নিশ্চিতভাবে পশ্চিমবাংলার ক্ষুদ্র কুটিরশিল্প বিভাগের কর্মক্ষম মন্ত্রিমহাশয় নূতন নূতন পদ্ধতি নিয়ে, নূতন নূতন প্রস্তাব কর্যকরী করে ক্ষুদ্র কুটির শিল্পকে ধ্বংসের হাত থেকে, অবক্ষয়ের হাত থেকে বাঁচাবার ব্যবস্থা করবেন।

[6-05 6-15 p.m.]

**Dr. Zainal Abedin :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কুটির এবং ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ব্যয় বরাদ্দের দাবীতে মাননীয় সদস্যরা যে আলোচনা রেখেছেন এতে আমি অনেকের কণ্ঠে সৃজনধর্মী আলোচনা শুনেছি এবং আমি অনেক নূতন পথের ইঙ্গিত পেয়েছি। আবার তেমনি কোন কোন বন্ধু আমার প্রারম্ভিক ভাষণের যে বক্তব্য সেটা হয়তো উপলব্ধি করতে পারেন নি বলেই অনেকে নানা প্রশ্ন তুলেছেন যে প্রশ্নের জবাব এতে আছে। আমি পরপর চারটে পরিকল্পনায় কুটির শিল্প খাতে ব্যয়-বরাদ্দের প্ল্যান এলোকেসান দেখিয়ে এই হাউসের মাননীয় সদস্যদের জানাবার চেষ্টা করেছি যে এই দপ্তরে যে বরাদ্দ ছিল সেই বরাদ্দে আর যা কিছু হক কুটির শিল্প বা ক্ষুদ্র শিল্পর সমস্যা সমাধানের উপযোগী মিডিয়াম ছিল না। এই ডিফেক্টস আমরা সারাবার প্রস্তাব করছি। ৫ পঞ্চবার্ষিক পরিকল্পনাতে আমরা দেখেছি যে সমস্ত রাজ্যগুলি এই শিল্পে এগিয়ে গিয়েছে তাদের পরিকল্পনার একটা নির্দিষ্ট পরিমাণ কোথাও নট বিলো থ্রি পারসেন্ট শতকরা ৩ ভাগের কম ব্যয় করে কোন রাজ্য বা রাষ্ট্র এগিয়ে যেতে পারেনি। আমরা কিন্তু ৫ পঞ্চবার্ষিক পরিকল্পনার আগে সেদিকে দৃষ্টি দিইনি। গড় ব্যয় করেছি ১-৫ শতাংশ। কাজেই এই শিল্পের যে পুঞ্জিভূত সমস্যা, বৃহত শিল্পের সঙ্গে কোন কোন ক্ষেত্রে যে সংঘাত তা কাটিয়ে উঠতে পারিনি। আমরা ৫ পঞ্চবার্ষিক পরিকল্পনাতে এই ত্রুটি এবং বাধাগুলি দূর করার চেষ্টা করেছি। এই বাধাগুলি চার রকমে দূর করছি।

No. 1 infrastructural facilities, No. 2 raw materials supply augment.

যদি করতে পারি, নম্বর থ্রি মার্কেটিং-এর যদি সুসংহত ব্যবস্থা করতে পারি এবং আজকে ব্যাঙ্ক ন্যাশানালাইজেশানের হয়ে যাওয়ার পর একথা পরে বলছি ফাইন্যানসিয়াল এ্যাসিসটেন্ট এটা যদি লিবারেল করতে পারি তাহলে এই মূল সমস্যার কিছুটা সুরাহা হতে পারে। আমাদের এখানে ক্ষুদ্র এবং কুটির শিল্পকে মোটামুটি দু ভাগে ভাগ করা যায়। একটা ট্রাডিশন্যাল বা কনভেনসন্যাল, আর একটা মডার্ণ। আমাদের সঙ্কট দেখা দিয়েছে মূলতঃ ট্র্যাডিশন্যাল শিল্পে। আজকে এই বিজ্ঞানের যুগে মানুষের টেসটের পরিবর্তন হয়েছে, রুচি এবং ব্যবহার এই দুটো পালটে যাচ্ছে। এর ফলে সমস্ত ট্রাডিশন্যাল শিল্প মার খেয়ে যাচ্ছে। অনেকে বললেন মেদিনীপুরের হরম ইন্ডাস্ট্রি। আজ প্লাস্টিক ছেড়ে দিয়ে কিন্তু হরম মেড চিরুনি ব্যবহার করতে চাইছে না। স্টেনলেস স্টীল, চায়না ক্লে, হিনডালিয়াম--নূতন নূতন ইনভেনসান হয়েছে। এই ছেড়ে দিয়ে কোন মানুষ ব্রাস মেটালে যেতে চাইছে না, মার খাচ্ছে। সেইজন্য আমাদের যতগুলো ট্রাডিশন্যাল শিল্প আছে এইগুলো কিন্তু ঠিক যুগের সঙ্গে তাল রেখে চলতে পারছে না। তবে কি এগুলো

শেষ হয়ে যাবে? না আমরা এর মডার্ণাইজেসন এবং ডাইভারসিফিকেসান-এর কথা চিন্তা করেছি এবং ট্রাডিশনাল শিল্পগুলিকে রিভাইভ করবার জন্য

Bell metal industries revived in the Pattern of Moradabad and other advanced cities.

আমাদের এইখানে মাননীয় শ্রম দপ্তরের রাষ্ট্রমন্ত্রীকে সভাপতি করে একটা বেল মেটাল ইন্ডাস্ট্রিস রিভাইব্যাল কমিটি করেছি যারা বিভিন্ন জায়গায় প্রডাক্টসগুলো তদন্ত করে আমাদের সাহায্য করবে রাজ্য সরকারের এই ডিরেকটরেটের জন্য। আমরা আমাদের শিল্পীদের কারিগরী জ্ঞান এবং ডাইভারসিফিকেসানের তথ্য দিয়ে সেই লুপ্ত শিল্পকে উদ্ধার করতে পারে। পশ্চিমবাংলার কুটির শিল্পের কথা অসম্পূর্ণ থেকে যাবে যদি আমরা তাত শিল্পের কথা না বলি। মাননীয় সদস্যরা উদ্বেগ প্রকাশ করেছেন, ক্ষোভ প্রকাশ করেছেন, উদ্বেগ প্রকাশ করেছেন, আহত হয়েছেন সুতো নিয়ন্ত্রনের ফলে তাঁতীদের যে সঙ্কট হয়েছিল সেই সম্পর্কে। একথা অস্বীকার করি না তাতীদের সঙ্কট হয়েছে এখানে। পশ্চিমবাংলার তাত শিল্প-এর সুতো মূলতঃ বাইরে থেকে আসে। মাল বাহিরে থেকে আনে। ডাঃ রায় দূরদর্শীতায় কল্যাণী স্পিনিং মিল প্রতিষ্ঠা করেছিলেন, সেখানে যে সুতো হয় সেই সুতো আমাদের তাতীরা ব্যবহার করতে চায় না। আপনারা হয়ত দেখেছেন আমরা কাউন্টার সেল করেও আমাদের তাতীদের ব্যবহার করাতে পারিনি। এক একটি জোনে এক এক রকম ফ্যান্সি আছে। এখানে এই মিলের সুতো এই এই তাতীরা ব্যবহার করবে আমাদের নিয়ন্ত্রনের ফলে যে বরাদ্দ হয়েছিল সেই বরাদ্দ আমি বারবার উত্থাপন করেছি। আমাদের এ্যালোকেসন হয়েছিল লেস দ্যান ২৫ পারসেন্ট। ২৫ পারসেন্ট বরাদ্দ হলেও তার সাপ্লাই হয়েছে এই স্টেটে নট মোর দ্যান ৪০ পারসেন্ট। আজকে একটা বিরাট গ্যাপ---আমাদের শুধু হস্তচালিত তাতের জন্য প্রয়োজন এ্যাবাউ ১৫ লাখ কে জি'স, অব কটন ইয়ার্ন পার মান্থ। আমরা সে ক্ষেত্রে ২৫ পারসেন্টের বেশী এ্যালোকেসন পাইনি। আমরা যে এ্যালোকেসন পেলাম তার ৪০ পারসেন্টের বেশী এই স্টেটে পৌছায়নি। আপনারা জানেন সঙ্গতভাবে সমালোচনা করা হয়েছে--বৃহত পুজিপতি গোষ্ঠী এই স্পিনিং মিলগুলি কন্ট্রোল করে প্রায় ৭৫০টির মত। তারা একের পর এক সুপ্রীম কোর্টে ইনজাংসান অর্ডার নিয়ে এসে যেখানে ইয়ার্ন ক্রাইসস সেখানে আমাদের প্রোডাকসানকে বানচাল করে দিল। নিতাইবাবু খুব উৎসাহিত হয়ে বলেছেন যে তাত শিল্পের দুর্দশা দূর করার জন্য আমরা অনেক কথা বলেছি, পারিনি। এই কথা ঠিক, অল অন এ সাডেন এই সঙ্কট আসাতে যে জিনিষ আমাদের রাজ্যে তৈরী হয় না, আমাদের রাজ্যে যে সূতা তৈরী হয়, তার মেজর পোরসান তাতীরা ব্যবহার করে না। আজকে সেই জন্য আমার বিগত বছরে যে প্রতিশ্রুতি দিয়েছিলাম এই হাউসে পাওয়ার লুম এন্ড হ্যান্ডলুম ওয়েভারসদের এই সুবিধা করে দেবার জন্য---আমাদের স্টেটে আমরা ওয়েস্ট বেঙ্গল হ্যান্ডলুম এন্ড পাওয়ারলুম করপোরেশন করেছি। রিক্রুটমেন্ট চলছে, এতে বোথ টেকনিক্যাল এন্ড ননটেকনিক্যাল হ্যান্ডস দরকার। এই হাউসের মাননীয় সদস্য যারা আছেন তারা পাওয়ারলুম সেক্টরের সদস্য হয়েছেন, হ্যান্ডলুম সেক্টর থেকে সদস্য আছেন, বিশেষজ্ঞ আছেন। এই হ্যান্ডলুম পাওয়ারলুম করপোরেশন করে যাতে ফুলফ্লেজেড কাজ আরাম্ভ করতে পারি তার চেষ্টা করছি। আমরা পুরোপুরি না হলেও তাতীদের কিঞ্চিত রিলিফ দেবার চেষ্টা করছি। কিন্তু সেইখানেই শেষ হবে না, হ্যান্ডলুম এন্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট করপোরেশন থেকে সুতো আনতে হবে। বাহিরের রাষ্ট্র থেকে যে সুতো তার কোয়ালিটি অনুযায়ী স্পিনিং মিল সেট আপ করতে না পারে তাহলে কিন্তু দীর্ঘমেয়াদী সমস্যার সমাধান সম্ভব নয়। সেই জন্য কমার্স এন্ড ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্ট থেকে প্রস্তাব নিশ্চয় রাখা হয়েছে এবং আমার দপ্তর থেকে প্রস্তাব রেখেছি যে আমরা কো-অপারেটিভ সেক্টর এবং পাবলিক সেক্টর এবং স্পিনিং মিল যে সমস্ত জায়গায় কনসেন্ট্রেসন হয়ে আছে, যে সমস্ত ডিসিপ্লিনে আমাদের সুতোর অভাব আছে, সেই সমস্ত ডিসিপ্লিনে প্রয়োজন অনুসারে একাধিক স্পিনিং মিল করাবার উদ্যোগ নিয়েছি, প্রাইভেট সেক্টর, জয়েন্ট সেক্টর এবং পাবলিক সেক্টর কো-অপারেটিভ সেক্টর মিলিয়ে। কিন্তু বন্ধুবর নিতাইবাবু একটি বেফাস কথা বলে ফেলেছেন। কোথায় কি এক কোটি টাকার

ব্যাপার—ওর যদি সৎসাহস থাকে উনি এগিয়ে আসুন কজনে কি পাবলিস করার চেষ্টা করেছিল---আই চ্যালেঞ্জ দি হোল ওয়ার্ল্ড। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এটা আদালতের বিচারাধীন আছে এবং আমরা আইনের আশ্রয় নিয়েছি। আমরা চাই আইনের আদালতে এর বিচার হোক, দেশবাসীকে জানিয়ে দেওয়া হোক যে এর প্রকৃত অবস্থা কি---মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কাদা ছুড়তে সি, পি, আই-এর কোন জুড়ি নেই। ওদের মুরুব্বীদের বিরাট একটা লিঙ্ক---কাদা ছোড়বার চেষ্টা করেছিল। আই চ্যালেঞ্জ দি হোল ওয়ার্ল্ড। আমরা আইনে বিশ্বাস করি বলেই আইনের আশ্রয় নিয়েছিলাম। কারা এসে আমাদের মুখ্যমন্ত্রীর পায়ের তলায় ক্ষমা চেয়েছিল---সে তথ্য আপনি নিশ্চয় জানেন।

[6-15—6-25 p.m.]

(গোলমাল)

সৎসাহস যদি আপনার থাকে তাহলে হাউসের বাহিরে বলুন, আমি আপনাদের চ্যালেঞ্জ জানাচ্ছি। আমি আপনাদের আরো বলছি, আপনারা তথ্য নিয়ে আসুন আমাকে দেখিয়ে দিন, আমিও আপনাদের দেখিয়ে দিতে চাই সব কিছু আইনে বিচারাধীন আছে, দেখা যাবে। স্যার, স্টেট লেভেলে একটা কমিটি আমরা করেছিলাম ভারত সরকারের নির্দেশে।

(গোলমাল)

কাপুরুষের মতন পেছন থেকে ফোড়ন কাটবেন না, সৎসাহস যদি থাকে এগিয়ে আসুন। স্যার, আজকে সেইজন্য স্টেট লেভেল কমিটি এবং ডিস্ট্রিক্ট লেভেলে কমিটি আমরা করেছিলাম। এই সুতা বন্টনের ব্যবস্থা যাতে ঠিকমত চলে সেইজন্য ওয়ার্কস স্টক কমিটি আমরা করেছিলাম। এই দপ্তরের বাইরে শ্রদ্ধেয় গুরুপদ খান মহাশয়কে চেয়ারম্যান করে। আজকে হ্যান্ডলুম পাওয়ারলুম সেক্টার থেকে রিপ্রেজেনটেটিভ নিয়ে, লেবার থেকে রিপ্রেজেনটেটিভ নিয়ে এনটায়ার ব্যবস্থার উপর আমরা লক্ষ্য রাখার চেষ্টা করেছি। আজকে মূল সমস্যা হচ্ছে যেখানে আমাদের প্রয়োজন ১০০ পারসেন্ট, এ্যালোকেসান পেলাম ২৫ পারসেন্ট। তাও আবার যে ২৫ পারসেন্ট এ্যালোকেসান পেলাম তার ভেতর ৪০ পারসেন্ট মাত্র এই স্টেটে পৌঁছেছে, বাকিটা আসেনি। একাধিকবার স্যার, আমি হাউসকে এ ব্যাপারে অবগত করেছি এবং বিভিন্ন প্রচার মাধ্যমে জনসাধারণের কাছে এ তথ্য আমি পরিবেশন করেছি। তা ছাড়া টেক্সটাইল কমিশনারের---কেন্দ্রীয় সরকারের, গোচরে এনেছি। এটা সম্ভব নয়, এ সুতো এখানে হয় না। স্যার, আপনি জানেন, বম্বে এবং গুজরাটের ঐ স্পিনিং মিলগুলি যে পাওয়ারের উপর চলে সেই পাওয়ার আসে হাইডাল প্রজেক্ট থেকে। আজকে ড্রটের ফলে সেই পাওয়ার কাট হয়েছিল টু দি এক্সটেন্ট অব ৮০ পারসেন্ট ফলে তার প্রডাকসান ফল করল। আজকে এই ইমব্যালেন্স দূর করার জন্য আমরা চেষ্টা করছি। শুধু এক টাইপ অব পাওয়ার জেনারেশনের উপর চিন্তা করে স্পিনিং মিল ইনসটল করা যায় না। আজকে পূর্বাঞ্চলকেও এর সুযোগ দিতে হবে। সেইজন্য পঞ্চম পরিকল্পনাকালে আমরা আমাদের এখানে সুতোর মিল করতে চেয়েছি।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)

স্যার, আমার আরো কিছু বলবার জন্য সময় চাই। আপনি আমাকে আরো কিছুটা সময় দিন।

**Mr. Speaker** : That will be very difficult because there are two other grants. On Grant No. 76 one hour is allotted and on Grant No. 45 members have already made serious grievance that the grant is going to be taken up at 7.30 p.m.—that is

the grant in respect of welfare of scheduled castes and scheduled tribes—and have said that they won't be able to stay after 8-30. So, if you want, then Grant No. 45 can be taken up tomorrow.

**Dr. Zainal Abedin** : Sir, give me ten minutes more.

**Mr. Speaker** : If there is no objection, Grant No. 45 can be taken up tomorrow.

**Shri A. H. Besterwitch** : Sir, the business of the House is settled by the Business Advisory Committee and if only a Minister says that it can be taken on the next day, that is very unfortunate.

**Mr. Speaker** : If the proposal is accepted by the House, then it can be shifted, otherwise not. The Hon'ble Minister has asked for 10 minutes more to finish his speech and there are two divisions So under rule 290 I take the sense of the House that the time be extended by 20 minutes.

[Voices : Agreed]

So with the consent of the House the time is extended by 20 minutes

**Dr. Zainal Abedin :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সিল্ক ইন্ডাস্ট্রির সিল্ক আমাদের গর্বের বস্তু। আমাদের ওয়েস্ট বেঙ্গল সিল্ক প্রোডাকস, এটা ভারতের বাজারে এবং ভারতের বাইরে সমানভাবে সমাদৃত। আমরা পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে চেষ্টা করছি আপ টু ৫০,০০০ একারেজ বাড়িয়ে এই সিল্ক উৎপাদন বাড়াবার জন্য এবং এবারে এ্যাডিশন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম-এ আমরা প্রারম্ভিক ভাষণে বলেছি যে অনেক তরুণ যুবককে ট্রেনিং দিচ্ছি। আমাদের সেরিকালচার ইন্ডাস্ট্রিতে একথা ঠিক নয় যে এখানকার সিল্ক ইন্ডাস্ট্রি লুপ্তপ্রায়। এখানকার সিল্ক ইন্ডাস্ট্রি বর্ধিষ্ণু, ক্ষিয়মান নয়। এর যে কমপিটিসান ছিল আর্টিফিসিয়াল ফাইবার-এর সঙ্গে আজকে আমাদের সেই সুযোগ এসেছে। এই সিল্ক ইন্ডাস্ট্রি এক্সপানসান-এর জন্য এবং প্ল্যানিং কমিশন-এর থেকে আমাদের উৎসাহিত করা হয়েছে যাতে এই ইন্ডাস্ট্রি আরো বেড়ে ওঠে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্থানীয় কিছু সমস্যার কথা বলা হয়েছে। স্থানীয় সমস্যাগুলি আছে এবং আমরা চেষ্টা করছি কমপোজিট ওয়েতে আপ টু ব্লক লেভেল পর্যন্ত আমাদের ডাইরেকটরেট-এর ডিসটেন্স লিঙ্ক সম্প্রসারিত করে আজকে ডাইরেক্ট টু দি আর্টিসানস এন্ড স্মল ইউনিটস-এ আমরা হেল্প পৌঁছাবার চেষ্টা করছি এবং সেকথা আমার প্রারম্ভিক ভাষণে আমি বলেছি। আজকে পশ্চিমবাংলার ১৫টি জেলার মধ্যে ৮টি জেলায় রুরাল ইন্ডাস্ট্রি প্রজেক্ট-এর আমরা কমপসিট আকারে বসাতে পেরেছি। আমরা চাই মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট-এর মন্ত্রীর কাছে লিখেছেন যেন এই সকল প্রকল্প আরো বেশী পশ্চিমবাংলার অন্যান্য জেলায় সম্প্রসারিত করা যায়। যাতে টেকনিক্যাল এ্যাসিটেন্স পায়। আজকে ফিন্যান্সিয়াল এ্যাসিটেন্সও দিতে পারি, আর মার্কেটিং ইনটালিজেন্সও দিতে পারি এবং অন্যান্য সুযোগসুবিধা এই আর, আই, প্রজেকট স্কীম-এর মাধ্যমে আমরা সাহায্য করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এখানে বন্ধুবর মৃগেন মুখার্জী অনেকগুলি মূল্যবান সাজেশন রেখেছেন, আমি সেই সাজেশনগুলির সব পুঙ্খানুপুঙ্খ আলোচনা করেছি এবং দেখেছি অনেকগুলি কথা যা বলেছেন, আমার ডাইরেকটরেট তার অনেকগুলি কাজ অলরেডি হাতে নিয়ে নিয়েছে। উনি কিছু অনিয়মের কথা বলেছেন। এটা যদি আরো বিষদভাবে বলেন আমার পক্ষে সম্ভব হবে ফলো আপ করা। আমি শুধু হাউসে দাঁড়িয়ে একথা বলতে চাই যে আমার দপ্তর বা আমাদের ডিরেকটরেট সমস্ত রকম অন্যায়, অনিয়মকে রুখতে বদ্ধপরিকর। আজকে বাঁকুড়ার কথা বলেছেন, আমরা চেষ্টা করছি আর্টকে পপুলারাইজ করার।

আমাদের দিল্লী এমপরিয়াম এবং স্মল স্কেল ইন্ডাস্ট্রিস কর্পোরেশন-এর মাধ্যমে যে এমপরিয়ামগুলি আমরা চালাচ্ছি এগুলি কমপোজিট করা যায় কিনা এবং এর মাধ্যমে যে মার্কেটিং সমস্যা রয়েছে সেই সমস্যা এবং কটেজ ইন্ডাস্ট্রি এ্যাজ সাচ অর্থাৎ কৃষ্ণনগরের পুতুল বলুন কিম্বা বাঁকুড়ার মাটির ঘোড়াই বলুন, আজকে যে মার্কেটিং-এর অসুবিধা রয়েছে সেগুলি দুর করার জন্য আমরা কমপোজিট আকারে চেষ্টা করছি। তার জন্য ক্যালকাটা ট্রেড সেন্টার করতে পারি যেখানে বাইরে থেকে লোক আসবে, বিভিন্ন রাজ্য থেকে লোক আসবে। এবং এটা দেখে অন্ততঃ একটা ধারণা না নিতে পারে যে আমাদের এখানে প্রচারের মিডিয়াম ছাড়া এক্সজিবসান-এ পার্টিসিপেসান করা ছাড়া আর কিছু নেই। আমরা ভারত সরকারের কাছে প্রস্তাব দিয়েছি যদি সম্ভবপর হয় এখানে একটা ট্রেড সেন্টার করা। কিন্তু যে পার্টিসিপেসান-এর প্রয়োজন সেটাতে সম্ভব হচ্ছে। কাজেই এই বিষয়ে আশানুরূপ অগ্রগতি সম্ভবপর হয়নি।

মনোপলি সম্পর্কে অনেক কথা বলেছেন। জাপানে যুদ্ধোত্তরকালে সিরিজস অফ লেজিসলেসান করে সার্টেন প্রটেক্‌ট দিয়ে স্মল স্কেল প্রডাক্টসকে বাঁচিয়েছিল। এখানে আমাদের রাজ্য সরকারের যা ক্ষমতা আছে সেটা করার চেষ্টা করেছি। কিন্তু কেন্দ্রীয় সরকারের যে ফেডারাল স্ট্রাকচার, কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করে এই লেজিসলেটিভ প্রটেকসান দেবার জন্য আমরা রাজ্য সরকারের তরফ থেকে সাজেশন রেখেছি যে সার্টেন প্রডাক্টস স্টুড বী এক্সক্লুসিভলি রিজার্ভড ফর স্মল স্কেল সেক্টর।

[6-25—6-35 p. m.]

এবং তারা আমাদের লেটেস্ট প্রপোজাল পাঠিয়েছে, সেই কথা আমরা গুরুত্ব সহকারে বিবেচনা করছি। আমরা মনে করি স্মল স্কেল ইন্ডাস্ট্রির জন্য সার্টেন প্রডাক্টস রিজার্ভ থাকবে। সিরিজ অব লেজিসলেসন দিয়ে আমরা স্মল স্কেল ইন্ডাস্ট্রিজকে বাচাতে পারবো, সেই ভরসা আমরা করছি। কেন্দ্রীয় সরকারও সেদিকে দৃষ্টি দিচ্ছে, সেদিক দিয়ে সুবিধা হবে। আজকে কিন্তু মনোপলি প্রতিদ্বন্দীতা করে বাচাতে পারে না সেই কথা আমরা জানি। কিন্তু মনোপলি যে বিগ ইন্ডাস্ট্রিয়্যাল হাউস করবে, তাদের যে বিগ ইন্ডাস্ট্রিয়্যাল স্টেট হবে, তাদের এ্যানসিলয়ারিজ যেন সাপ্লাই করতে পারি, দুর্গাপুরে পরীক্ষামূলকভাবে এ্যানসিলিয়ারি ডেভলপমেন্ট কমিটি করেছি এবং সেই কমিটি দুর্গাপুরে যে বড় বড় ইউনিট-গুলো আছে, তাদের এ্যানসিলিয়ারি হিসাবে নিয়ে ফার্ম আউট করছি টু দি স্মল ইউনিট। এই জিনিষ আমরা শুরু করেছি। কিন্তু অনেক জায়গায় আমাদের পুরোপুরি সাপ্লাই করা সম্ভব হয়নি। এই জন্য রাজ্যের বাইরে থেকে, এই রাষ্ট্রের বাইরে থেকেও আমাদের অনেক পার্টস আনতে হয়। আমরা চেষ্টা করছি যে সমস্ত জায়গায় বিগ ইন্ডাস্ট্রিয়্যাল কমপ্লেক্স আছে সেখানে দ্রুত এ্যানসিলিয়ারি ডেভলপমেন্ট কমিটি কিংবা এ্যাসোসিয়েশনের মাধ্যমে আমরা এটা ফার্ম আউট করতে সাহায্য করতে পারি কি না। বরানগরে এস, আই, এস, আই'তে সাব-কনট্রাক্ট একস্টেন্ড হচ্ছে, তার মাধ্যমে ছোট ছোট ইউনিটগুলোকে তাদের প্রডাক্ট সেল করার জন্য একটা মার্কেট ইনফর্মেশন দেওয়া সম্ভবপর হচ্ছে। ইন্ডাস্ট্রিয়্যাল এস্টেট মডার্ণইজেশন-এর কথা বলা হয়েছে। সেটা শুধু ইনফ্রাস্ট্রাকচার নয়, আমরা যখন ইন্ডাস্ট্রিয়্যাল এস্টেট রিজার্ভ করবো, স্মল ইনটাপ্রেনার্সে পড়বে, প্রতি ইন্ডিভিজুয়্যাল ইন্ডাস্ট্রিয়্যাল এস্টেটে আমাদের পক্ষে সম্ভব হবে না। আমরা সেই জন্য কমপোজিট আকারে টেস্টিং লেবোরেটারি করতে পারি কি না, যেখানে সমস্ত ইন্ডাস্ট্রিয়্যাল এস্টেট থেকে সেই ধরনের জিনিষকে টেস্ট করে কোয়ালিটি প্রডাক্টস ডিটারমাইন করতে পারবো। এই জন্য ইনডিভিজুয়েল ইন্ডাস্ট্রিয়্যাল এক্ষুনি আমাদের পক্ষে সম্ভবপর হচ্ছে না। আজকে কিন্তু কাচা চামড়ার রপ্তানির ব্যবস্থা এখানে নেই। চামড়ার কথা বলা হয়েছে, আমাদের যে জঙ্গলের রাজত্ব এখানে ছিল, এখানে চামড়র শিল্পের মডার্ণাইজেশন সম্ভবপর হয়নি। মাদ্রাজ থেকে ফিনিস্ড গুড্‌স বাহিরে এক্সপোর্ট করছে। আমাদের

সমর্থন করবেন। সরকার বলছেন পাবলিক আন্ডারটেকিংগুলি বেশী করে বাড়ানো দরকার। অর্থমন্ত্রী বলেছেন আগামীদিনে যে বাজেট হবে তাতে পাবলিক আন্ডারটেকিং-এ বেশী খরচ হবে। কিন্তু সেগুলিতে যদি লোকসান হয় তাহলে সেটা আমাদের জাতীর ক্ষতি হবে। অতএব তা থেকে যদি পারমানেন্ট এ্যাসেট না করতে পারি তাহলে সেটা আমাদের জাতীর পক্ষে খারাপ। অতএব এই পাবলিক আন্ডারটেকিংগুলি যদি সাবস্টেন-টিয়াল পোরসান লাভ না করতে পারে এবং পাবলিক এক্সচেকার-এ টাকা আনতে না পারে তাহলে আমরা ভবিষ্যতে কিভাবে নূতন নূতন পরিকল্পনা করব বা পাবলিক আন্ডারটেকিংগুলিকে এগিয়ে নিয়ে যাব বা পাবলিক আন্ডারটেকিং বিষয়ে নূতন পরিকল্পনা নেব তা আমাদের পর্যালোচনা করে দেখতে হবে। কতকগুলি পাবলিক আন্ডারটেকিং-এ লস হোত, বর্তমানে সেগুলিতে লাভ হচ্ছে। অবশ্য দুর্গাপুর কেমিক্যাল এবং আরও কয়েকটিতে কিছু কিছু লস হচ্ছে। এই লোকসানগুলি অনেক দিন আগে থাকতেই হচ্ছিল কিন্তু সেগুলির কয়েকটি থেকে যে লাভ হচ্ছে এটা একটা ভাল ট্রেন্ড হচ্ছে। সেজন্য এই দপ্তরকে আমি ধন্যবাদ দিচ্ছি। আমরা দেখেছি, দুর্গাপুর কেমিক্যালস-এ লস হচ্ছে। অথচ আমরা জানি ভারতবর্ষে যে সমস্ত প্রাইভেট এন্টারপ্রাইস-এ কেমিক্যালস আছে সেখানে লাভ হচ্ছে। মহারাষ্ট্রের প্রত্যেকটি কেমিক্যালস ইন্ডাষ্ট্রি-তে লাভ হচ্ছে। কিন্তু এই ইন্ডাষ্ট্রি-তে কেন লোকসান হচ্ছে তাহলে আমি বলব ম্যানেজমেন্ট-এর দিকে বিশেষভাবে নজর দিতে হবে এবং এরজন্য যাদের গলদ আছে তাদের শাস্তি দিতে হবে। এখানে যে সমস্ত শ্রমিক বন্ধুরা কাজ করেন তাঁদের একটা বিশেষ ভূমিকা আছে। এগুলি জাতীয় সম্পদ। এগুলিকে যদি শ্রমিক বন্ধুরা মনে না করেন যে এগুলি আমাদের জিনিষ---সেই সেন্স অফ ওনারসিপ যদি না থাকে তাহলে আমরা উন্নতি করতে পারব না। ওনারসিপ তাদের আছে এই বোধ তাদের মধ্যে আনতে হবে। এই সঙ্গে সঙ্গে যে সমস্ত রাজনৈতিক দল আছে তাদের একটা বিশেষ দায়িত্ব আছে। এখানে যে সমস্ত ইউনিয়ন আছে তাদের ঠিকভাবে পরিচালিত করতে হবে। কারণ পাবলিক আন্ডারটেকিং-এ যদি লস হয় সেটা হবে দেশের পক্ষে লোকসান। অতএব লেবার ইউনিয়নগুলিকে এমনভাবে পরিচালিত করতে হবে যাতে তাদের মনে এই ভাব যেন জাগে যে আমরা লোকসানের দিকে এগুলিকে নিয়ে যাব না। অতএব এখানে যে লেবার ইউনিয়নগুলি আছে, যে রাজনৈতিক দলগুলি আছে তাদের একটা বিশেষ দায়িত্ব আছে এগুলি পরিচালনার ব্যাপারে। অতএব জাতীয় স্বার্থের কথা মনে করে আমি বলব এগুলির যাতে উন্নতি সাধন হয়, এগুলির যাতে অবক্ষয় না হয় তারজন্য আমাদের প্রত্যেককে নজর রাখতে হবে। আমি চাইব আগামী দিনে পাবলিক আন্ডারটেকিং-এর যাতে আরো উন্নতি সাধন হয়, এর ডেভেলপমেন্ট প্রসেস যাতে ব্যাহত না হয় সেই দিকে নজর দেওয়া হবে। এই কথা বলে যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে রাখা হয়েছে তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Zainal Abedin :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকারী সংস্থা দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবীতে মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন অনেকের বক্তব্যে আমরা উৎসাহিত হয়েছি, এই দপ্তরের পরিচালনার সঙ্গে যাঁরা সংযুক্ত আছেন তাঁরা অনেকে উৎসাহ বোধ করবেন। মাননীয় সদস্য শীশ মহম্মদ জমির মালিকের সম্পর্কে কি বললেন সবটা আমি বুঝি না, তবুও এটুকু তাকে জানিয়ে দিতে চাই এ্যাগ্রো ইন্ডাষ্ট্রিজ কর্পোরেশান মূলত এগ্রিকালচারাল ইনপুটস এন্ড ইমপ্লিমেন্টস সাপ্লাই করবে, ইনসেকটিসাইড সাপ্লাই করবে, ফার্টিলাইজার সাপ্লাই করবে, এই এর মূলত লক্ষ্য। এটা যাতে পেরিফেরিতে পৌঁছাতে পারে সেজন্য আমরা টেনটেটিভ পরিকল্পনা নিয়েছি পশ্চিমবঙ্গে ৫০০ এ্যাগ্রো-সার্ভিস সেন্টার করব। এই এ্যাগ্রো-সার্ভিস সেন্টারের এনট্রাপেনার যারা হবে ইনিসিয়ালি তাদের ইঞ্জিনিয়ার ডিপ্লোমা অথবা ডিগ্রি হোল্ডার হবার কথা ছিল, আমরা সেটা রিলাক্সেসান করে আপ টু হায়ার সেকেন্ডারী কিংবা স্কুল ফাইনাল পর্যন্ত ছেলেদের সিলেকট করে বর্ধমান কিংবা হিস্যারে ট্রেনিং দিয়ে ব্যাঙ্কের সাথে ফাইনান্সিয়াল এ্যারেঞ্জমেন্ট করে দিয়ে আমরা তাদের ইনপুটস এন্ড

এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টস, লাইট ট্রাক্টরস, স্পেয়ার্স, ইত্যাদি দিয়ে বিভিন্ন পল্লী প্রান্তরে এই ইউনিট সেট আপ করছি। ইতিমধ্যে ১৪০টি এ্যাগ্রো-সার্ভিস সেন্টার হয়ে গেছে। একটা গরীব চাষী ট্রাক্টর কিনতে পারবে না, কিন্তু মজুরী দিয়ে এক বিঘা জমি চাষ করবার জন্য সে সেই ট্রাক্টর ব্যবহার করতে পারবে, দূর থেকে সার নিয়ে যেতে পারবে না, ইনসেক্টিসাইড, স্পেয়ার্স কিনতে পারবে না, কিন্তু এই এ্যাগ্রো-সার্ভিস সেন্টার থেকে সে ইনপুটস, ইমপ্লিমেন্টস এন্ড ইনসেক্টিসাইড-এর সুযোগ পাবে। সেজন্য আমরা থ্রু আউট দি স্টেট এটা করার চেষ্টা করছি। এছাড়া কর্পোরেশানের কাসটম সার্ভিস সেন্টার বিভিন্ন জায়গায় আমরা করার চেষ্টা করছি। পরীক্ষামূলকভাবে আমরা কোন কোন জায়গায়, ফার্টিলাইজার ডিল নিয়ে অনেক কথা উঠেছে, ব্লক ডেভেলপমেন্ট অফিসারের সাহায্য নিয়ে ডাইরেক্ট যারা ফারমার তারা যাতে পায় তারজন্য কর্পোরেশানের স্টোর এন্ড গোডাউন সেটআপ করার কথা চিন্তা করছি। আমরা যদি সাকসেসফুল হই তাহলে এটা আমরা আরো সম্প্রসারিত করব। আমাদের অলরেডি ৫০০ মধ্যে ১৪০টি এ্যাগ্রো-সার্ভিস সেন্টার সেটআপ হয়ে গেছে। আমরা যত দ্রুত পারি এদের ট্রেনিং দিয়ে নিয়ে আসছি, ট্রেনিং দিয়ে নিয়ে এসে আরো বাকিগুলো সেটআপ করব। আমাদের কাসটম সার্ভিস সেন্টার রয়েছে যেগুলি থেকে এগ্রিকালচারাল ইমপ্লিমেন্ট-এর সাহায্য নিয়ে আজকে চাষীরা উপকৃত হতে পারে। যার কেনার ক্ষমতা নেই কিন্তু হায়ার নেওয়ার ক্ষমতা আছে, রেন্টে নেওয়ার ক্ষমতা আছে, তাদের সেই সুযোগ আমরা দেওয়ার চেষ্টা করছি মডার্ণ এগ্রিকালচারের জন্য। আমরা পরবর্তী ২ মাসের মধ্যে আরো ২৪০টি সেন্টার করতে পারব বলে মনে করছি। আনন্দগোপাল মুখোপাধ্যায় মহাশয় উৎসাহব্যঞ্জক ভাষণ রেখেছেন। আজকে দুর্গাপুর প্রোজেক্ট এবং দুর্গাপুর কেমিক্যাল-এর শ্রমিক নেতৃবৃন্দ এবং শ্রমিক ভাইদের কাছ থেকে যে অকুণ্ঠ সাহায্য আমরা পেয়েছি, আজকে পাবলিক আন্ডারটেকিং যে উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করেছে এরজন্য মূলত কৃতিত্ব এই দপ্তরের পরিচালনায় যাঁরা আছেন তাঁদের, ম্যানেজমেন্ট পরিচালনায় যারা আছেন তাদের এবং সর্বরহৎ আমার শ্রমিকভাইরা যাঁরা এতে নিজেরা সেন্স অব ইনভলভমেন্ট করেছেন, সেটা সম্ভব হয়েছে বলে আজকে প্রত্যেকটি আন্ডারটেকিং-এ ব্রাইট ফিউচার দেখা যাচ্ছে, ভিজুয়ালাইজ করছে, ইমেজ ব্রাইটেন হয়েছে, আমরা আশান্বিত হয়েছি। মাননীয় সদস্য অশ্বিনীবাবু বললেন প্রাইভেট সেক্টরকে যেন বিশেষ বিশেষ ক্ষেত্রে বাড়াতে দেওয়া না হয়। আমি আশা করব তাঁর দলের প্রতিনিধি যখন লোকসভায় আছে তখন তাঁদের তিনি এই বিষয়ে নিশ্চয়ই বলবেন কারণ এটা কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত। আমরা এখানে চেষ্টা করছি যেখানে পাবলিক সেক্টর দায়িত্ব নিতে পারে। থ্যালিক এ্যানহাইড্রাইটের কথা এখানে বলা হল। এরূপ ক্ষেত্রে যদি পাবলিক সেক্টরের এক্সপ্যানসনের স্কোপ থাকে তাহলে পাবলিক সেক্টরকে সেখানে অগ্রাধিকার দেওয়া হবে। কিন্তু একটা কথা আছে এর মেটেরিয়ালস কিন্তু সব জায়গায় পাওয়া যাচ্ছে না। আমাদের যে পরিমাণ ইন্ডাস্ট্রিয়্যাল কেমিক্যাল দরকার তার সমস্তটাই পাবলিক সেক্টরকে যদি এক্সপ্যানসনের ক্ষমতা দেই তাহলেও যে ক্রিটিক্যাল গ্যাপ রয়েছে সেটা কিন্তু সব সময় পূরণ হবে না। তারপর, স্পেয়ার্স-এর কথা এখানে বলা হয়েছে। স্পেয়ার্স-এর জন্য আমরা ফেজ আউট করেছি প্রোগ্রাম এবং ওভার এ ক্রোড় আমরা প্ল্যান করে বাইরে থেকে আনছি। এই প্ল্যান্টগুলি সেটআপ হয়েছে বিশেষ বিশেষ দেশের কোলাবোরেসনে এবং এর মাদার কোম্পানী সেই দেশে রয়েছে। আপনারা মনে রাখবেন একটা গোল ফুটোতে একটা চৌকা পেরেক ঢোকান যায় না। আমাদের সদিচ্ছা থাকলেও, আমাদের বহু বন্ধু রাষ্ট্রের বিশেষ কনসেসন দেবার ব্যবস্থা থাকলেও, তাদের প্রবক্তারা এখানে থাকলেও আমরা কিন্তু সিমেন কার্ল স্টীলের মেসিনারি সাপ্লাই করেছি, আমরা সোসিয়ালিষ্টিক কান্ট্রি থেকে সেগুলি এনে পূরণ করতে পারিনি। আমাদের বন্ধু রাষ্ট্রের প্রবক্তারা এখানে কিছু থাকলেও অনেক জায়গা থেকেই এটা সম্ভব হয়নি। আমরা নূতন যে উদ্যোগগুলি নিচ্ছি তাতে আমরা সোসিয়ালিষ্টিক কান্ট্রির সঙ্গে কথাবার্তা বলেছি। যুগোস্লাভ থেকে একটা ট্রেড মিসন এসেছিল আমরা তাদের সঙ্গে কথাবার্তা বলেছি। যদি টার্মস লিবারেল হয় তাহলে তাদের কাছ থেকে সহযোগিতা নেব না একথা বলছি না। কিন্তু যে স্পেয়াস অলরেডি এই

আন্ডারটেকিংগুলির দরকার সেগুলি এঁদের থেকে পাওয়া যাবে না। যে কোম্পানী এগুলি সেটআপ করেছে তারাই শুধু এগুলি দিতে পারে, অন্য কেউ দিতে পারে না। ইন্ডিজেনাস্ প্রোডাক্টস ইমিটেসন করে দেখেছি সেগুলির ডিউরেসন হয় না। ভবিষ্যতে আমরা বিপদে পড়ি সেইজন্য মাদার কোম্পানী যারা সাপ্লাই করেছে তাদের উপরেই নির্ভরশীল হতে হবে। তারপর, কোল-এর এ্যাডভানটেজ আছে একথা ঠিক নয়। তাহলে ব্যান্ডেলে কেন হল? কোলাঘাটে, নর্থবেঙ্গলে কেন তাহলে প্রোজেক্ট নেওয়া হচ্ছে? আজকে পাওয়ারের জন্য আলাদা ডিপার্টমেন্ট তৈরী হয়েছে, আলাদা ডিপার্টমেন্টের নিয়ন্ত্রণে পাওয়ার আছে। তারপর, দুর্গাপুর প্রোজেকটস-এ কমপ্লেক্স পাওয়ার প্ল্যান্ট এন্ড কোক ওভেন প্ল্যান্ট। হ্যা, এটা কমপ্লেক্সই বটে। বিগত পারফর্মেন্স অব দি পাওয়ার প্ল্যান্ট যেটা দেখেছি তাতে বলতে পারি আপনাদের অনিচ্ছাকৃত অসৎ উদ্দেশ্য যতই থাকুক, আপনাদের শুভেচ্ছার অভাব যতই থাকুক এই প্ল্যান্টগুলি কিন্তু ভাল কাজ করেছে এবং সেই ভাল কাজ করেছে বলেই প্ল্যানিং কমিশন কিন্তু আমাদের এ্যাডভান্স প্রোগ্রাম দিয়ে দিয়েছে, গো এ্যাহেড উইথ এ, ভি, পি ফর বয়লার্স এ্যান্ড টারবাইন্স। আমি আশা করি আমাদের যেটা পাওনা সেটা আপনারা আমাদের দেবেন। তারপর, ইলেকট্রো-মেডিকেল সম্বন্ধে কথা উঠেছে। এখানে একটা ব্যাড টার্মস আছে। আপনারা জানেন একটা এগ্রিমেন্ট হয়েছিল পিকাস-এর সঙ্গে। আমরা মার্কেটিং-এর ব্যাপারে তাদের উপর নির্ভরশীল হয়ে পড়েছি। মার্কেটিং-এর প্রশ্ন আছে কাজেই আমাদের ইচ্ছা থাকলেও লিপস্ এ্যান্ড বাউন্ডস আমরা প্রোডাকসন বাড়াতে পারব না এবং সেই জন্যই আমরা এখানে একটা সার্ভিসিং ইউনিট খুলেছি। আপনারা জানেন এই সার্ভিসিং ইউনিট হসপিটাল স্পেয়ার্স রিপেয়ার করে। আমি আমার ভাষণে বলেছি যে, আমরা ম্যানেজমেন্টে লেবার ইনভলভ করবার চেষ্টা করছি। আপনাদের অশুভ হাত নেই বলে লেবার কিন্তু টোটালি ইনভলভড হয়ে গেছে এবং দে আর রেনডারিং এ ভেরি গুড সার্ভিস। আপনাদের হাত ওখানে নেই বলেই এটা হয়েছে এবং সেইজন্যই বলছি আপনাদের হাতগুলো আর প্রসারিত করবেন না। আপনারা কম্যান্ডিং হাইটস নেবার কথা বলেছেন, আমি নিশ্চয়ই চেষ্টা করব। তবে এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই যে আমরা ইনসটিটিউসন অব ফাইনান্স-এর উপর নির্ভরশীল এবং সেখানে থেকে আমরা মেজর পোর্সন অব ফাইনান্স ড্র করি। কমার্স ডিপার্টমেন্ট নিশ্চয়ই নূতন নূতন প্রোজেক্ট সেট আপ করবে এবং ম্যানেজমেন্ট আমাদের হাতে দেবে। আমরা নিজেরা উদ্যোগ নিয়ে বাড়াতে পারব না, আমাদের হয় কটেজ এ্যান্ড স্মল স্কেল-এ যেতে হবে নতুবা কমার্স এ্যান্ড ইন্ডাষ্ট্রিতে যেতে হবে। এই দপ্তরের আর্থিক ক্ষমতা এবং এর বেশী কোন পরিবর্তন কিছু করা যায়নি। মাননীয় সদস্য শ্রী বিজয় মল্লদেব মহাশয় অনেক উৎসাহের কথা আমাদের শুনিয়েছেন, আমরা আশান্বিত হয়েছি, কিন্তু একটি কথা প্রফিট আর্নিং সব কয়টি ইউনিটে হতে পারে না। মাননীয় সদস্য আনন্দবাবু এখানে বলেছেন যে অনেকগুলি সার্ভিস ফেসিলিটিস দিতে হবে, ইনফ্রাস্ট্রাকচার ফেসিলিটি দিতে হবে, যার ফলে নতুন ইন্ডাষ্ট্রি গড়ে উঠবে, এই ইন্ডাষ্ট্রির যা ফিনিস প্রোডাক্টস তা তাদের র'মেটিরিয়ালস হিসাবে কাজ করবে। দুর্গাপুর প্রোজেক্ট ডাঃ রায় সেই উদ্দেশ্যেই তৈরী করেছিলেন, দুর্গাপুর কেমিক্যাল সেই উদ্দেশ্যেই তৈরী করেছিলেন। আমাদের পাবলিক সেক্টরের উদ্দেশ্য হবে, তাতে আমরা সবটা ইকোনমিক্যালি করতে পারব না। কিন্তু ছোট ইন্ডাষ্ট্রি, স্মল স্কেল ইন্ডাষ্ট্রি হিসাবে যাতে এনকারেজ হয় সেই জন্য আমাদের সার্ভিস ফেসিলিটিস দিতে হবে। আজকে প্রফিট করতে গিয়ে স্যাক্সবি ফার্মার এগোতে পারছে না। ডাইভারসিফিকেশন-এর কথা আমরা চিন্তা করছি, কারণ এর একমাত্র ক্রেতা রেল কোম্পানী, আমরা ফার্ম-এর কিছু পার্টস দেবার চিন্তা করছি। পাম্প ম্যানুফ্যাকচারিং-এর দিকে আমরা চলে গিয়েছি, কিন্তু তার মার্কেট তো চাই। সেইজন্য আজকে ইচ্ছা থাকলেও লিফস এ্যান্ড বাউন্ডে আমরা প্রফিট করতে পারব না। আমরা মনে করি পাবলিক আন্ডারটেকিং-এর বেসিক উদ্দেশ্য হওয়া উচিত মাদার ইন্ডাষ্ট্রি হিসাবে ইনফ্রাস্ট্রাকচার ফেসিলিটি দেবে টু গ্রো এনসিলিয়ারি এ্যান্ড স্মল স্কেল ইন্ডাষ্ট্রি, আজকে সেই উদ্দেশ্য নিয়ে আমাদের এগোতে হবে, যেখানে লাভ করার সম্ভাবনা আছে, সেখানে নিশ্চয়ই লাভ হবে। আজকে স্টেট এসচেকারের প্রতিটি পাই একাউন্টেড ফর।

আমরা আশা করছি ওয়েস্ট বেঙ্গল স্মল স্কেল ইন্ডাস্ট্রি কর্পোরেশন, আমি আমার প্রারম্ভিক ভাষণে বলেছি যে এ বছর আমরা ডিভিডেন্ড দিতে পারব। হরশঙ্করবাবুরা যখন এর দায়িত্বে ছিলেন ১৭ লক্ষ টাকা আমাদের ওপর চাপিয়ে দিয়ে গিয়েছিলেন, আমরা সেই ১৭ লক্ষ টাকা কভার করে ৩০ লক্ষ টাকা স্টেট একসচেকারে দিতে পারব, এই ডিভিডেন্ড আমরা ঘোষণা করতে পারব বলে আশা করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর পাবলিক আন্ডারটেকিং-এ ডেয়েরী ডেভালপমেন্টে এদের কাট মোশান আছে, যদিও এরা বক্তৃতা করেন নি, আমাদের সেগুলিকে ট্রায়াল দেওয়া উচিত, এতে কিছু কিছু ডিফেক্ট বের হচ্ছে, আমরা এই ডিফেক্টগুলি সারাবার চেষ্টা করছি এবং কনকারেনটলি মার্কেট ডেভলপ করার চেষ্টা করছি। কল্যাণী স্পিনিং মিলের এক্সপ্যানশনের কথা বলেছি। আমি এই হাউসের মাধ্যমে বলতে চাই ম্যানেজমেন্টের দায়িত্বে যে সমস্ত অফিসার এবং কর্মচারী রয়েছেন, আজকে যে লেবার কমপ্লেকস রয়েছে তাদের সকলকে আমি আপনার মাধ্যমে আন্তরিক শুভেচ্ছা এবং কৃতজ্ঞতা জানাচ্ছি, তাদের চেষ্টার ফলে এটা সম্ভব হয়েছে। আজকে যত কাট মোশান এসেছে সেগুলি আমি প্রত্যাহার করার অনুরোধ জানাচ্ছি, যদি তাঁরা প্রত্যাহার না করেন তাহলে আমি সমস্ত কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

The motion of Shri Aswini Roy that the amount of the demand be reduced by Rs 1,00,000, was then put and lost

The motion of Shri Aswini Roy that the amount of the demand be reduced by Rs 100, was then put and lost

The motion of Shri Netai Pada Sarkar that the amount of the demand be reduced by Rs 100 was then put and lost

The motion of Shri Shish Mohammad that the amount of the demand be reduced by Rs 100, was then put and lost

The motion of Shri Aswini Roy that the amount of the demand be reduced to Re 1 was then put and a division taken with the follwoing result .

NOES -47

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran
Das, Shri Rajani.
Deshmukh, Shri Netai
Dolui, Shri Hari Sadhan
Dutta, Shri Hemanta.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Lakra, Shri Denis.
Lohar, Shri Gour Chandra.
Mahato, Shri Ram Krishna.

NOES—concld.

Majhi, Shri Rup Sing.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Gopal.
Misra, Shri Kashinath.
Moslehuddin Ahmed, Shri.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shri Bireswar.
Roy, Shri Debendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Samanta, Shri Tuhin Kumar.
Saren, Shri Dasarathi
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Sisir Kumar.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra

AYES—10

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhattacharyya, Shri Harasankar.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Roy, Shri Aswini Kumar.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 10 and the Noes 47, the motion was lost.

The motion of Shri Shish Mohammad that the amount of the demand be reduced to Re. 1 was then put and a division taken with the following result :

NOES—48

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Das, Shri Rajani.
Deshmukh, Shri Netai.
Dolui, Shri Hari Sadhan.

NOES—concld.

Dutta, Shri Hemanta.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Lakra, Shri Denis.
Lohar, Shri Gour Chandra.
Mahato, Shri Ram Krishna.
Majhi, Shri Rup Sing.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Gopal.
Misra, Shri Kashinath.
Moslehuddin Ahmed, Shri.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanick, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shri Bireswar.
Roy, Shri Debendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Samanta, Shri Tuhin Kumar.
Saren, Shri Dasarathi.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Sisir Kumar.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

AYES—10

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhattacharyya, Shri Harasankar.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Roy, Shri Aswini Kumar.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 10 and the Noes 48, the motion was lost.

The motion of Dr. Zainal Abedin that a sum of Rs. 2,25,00,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "505—Capital Outlay on Agriculture (Public Undertakings, 521—Capital Outlay on Village and Small Industries (Public Undertakings), 711—Loans for Dairy Development (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726—Loans for Consumer Industries (Public Undertakings) and 730—Loans to Industrial Financial Institutions (Public Undertakings), was then put and a division taken with the following result :

AYES—48

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Das, Shri Rajani.
Deshmukh, Shri Netai.
Dolui, Shri Hari Sadhan.
Dutta, Shri Hemanta.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan, Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Lakra, Shri Denis.
Lohar, Shri Gour Chandra.
Mahato, Shri Ram Krishna.
Majhi, Shri Rup Sing.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Gopal.
Misra, Shri Kashinath.
Moslehuddin Ahmed, Shri.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanick, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shri Bireswar.
Roy, Shri Debendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Samanta, Shri Tuhin Kumar.
Saren, Shri Dasarathi.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Sisir Kumar.

AYES—concld.

Singhababu, Shri Phani Bhusan.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

NOES—10

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhattacharyya, Shri Harasankar.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Roy, Shri Aswini Kumar.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 48 and the Noes 10, the motion was carried.

**Mr. Deputy Speaker** : Now we pass on to Demand No. 45.

**Shri Gangadhar Pramanick** :
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু নিবেদন করতে চাই। এখন রাত্রি আটটা বাজে, এর পর যদি আর একটা গ্রান্ট নেন তাহলে রাত্রি নটা হয়ে যাবে। আমি বলি তা না করে এটা কালকে আর্লি আওয়ারসে নেওয়া হোক এবং সময় এক ঘন্টা না হয়ে দু ঘন্টা দেওয়া হোক। এই ব্যাপারে আমরা সবসময় দেখছি, এই বাজেট ইগনোরড হয়ে আসছে এবং অনেক লেট আওয়ারসে দেওয়া হয় বলে আলোচনার অপার্চুনিটিও এ ব্যাপারে আমরা কম পাই। আমি প্রত্যেক মেম্বারের কাছে এ্যাপ্রোচ করছি যে শেডুল্ড কাস্ট এবং ট্রাইবের উন্নতির যাতে ব্যবস্থা হয় তার জন্য আপনারা সহযোগিতা করুন। কালকে কোশ্চেন এবং মেনশন যদি বাদ দেন তাহলে, আমরা এই গ্রান্টের উপর দু ঘন্টা আলোচনা করতে পারি।

**Shri A. H. Besterwitch** : Mr. Deputy Speaker, Sir, I agree to the proposal put forward by Shri Pramanick because the Grant in question is a very important one and, I think, every member of the tribal community and the scheduled caste members will speak on this subject. It is 8 O'clock now and I find that many of the scheduled caste and scheduled tribe members are not here at the moment. I expect that you would agree to the proposal and make such arrangement so that this Grant is taken up in the first hour to-morrow morning.

**Shri Gyan Singh Sohanpal** : Mr. Deputy Speaker, Sir, we have no objection to the Grant being taken up to-morrow provided there are no questions and no mention cases.

**Mr. Deputy Speaker** : Honourable Members, since the members of the House have agreed, the Grant No. 45 will be taken up tomorrow in the first hour when there will be no question, no calling attention and no mention. The whole time will be devoted to Grant No. 45, i.e., for two hours.

**Adjournment**

The House was then adjourned at 8-06 p.m. till 1 p.m. on Friday, the 15th March, 1974 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the 15th March, 1974, at 1 p.m.

### Present :

Mr Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 9 Ministers, 6 Ministers of State, 2 Deputy Ministers and 144 Members.

[ 1 - 1 10 p.m. ]

### Oath or Affirmation of Allegiance

**Mr Speaker :** Honourable members, any of you who have not yet made an oath or affirmation of allegiance, may kindly do so.

[ There was none to take oath ]

**Shri Md Safiulla :**
মিঃ স্পীকার স্যার, আমি একটা প্রিভিলেজের প্রশ্ন প্রথমেই তুলছি। আমরা দেখতে পাচ্ছি যে হাউসে কোয়েশ্চেন যখন তখন বন্ধ হয়ে যাচ্ছে। বহু মাননীয় সদস্য বহু প্রয়োজনীয় প্রশ্ন দিয়েছেন। কিন্তু দেখা যাচ্ছে সেগুলি সাসপেন্ড হয়ে যাচ্ছে এবং আমরা হঠাৎ এসে জানতে পারছি যে কোয়েশ্চেন বন্ধ। স্যার, আমি জানতে চাচ্ছি যে বিসনেস এ্যাডভাইসারী কমিটি এই রকম করতে পারে কিনা। এই ১৫।২০ দিন হাউস হয়েছে তার ভিতর বহু সিরিয়াস প্রশ্ন এইভাবে পাওয়া যায় নি। এতে আমাদের অধিকার ভঙ্গ হচ্ছে বলে মনে করি। এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং রুলিং চাচ্ছি যে এইভাবে যখন তখন কোয়েশ্চেন সাসপেন্ড করা যেতে পারে কিনা।

**Shri Rajani Kanta Doloi :**
মিঃ স্পীকার স্যার, আমাদের মাননীয় সদস্য যে কথা বললেন আমি তাঁর সঙ্গে একমত। আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি যে আপনি তপশীলী ও আদিবাসী মঙ্গল বিভাগের বাজেট আলোচনার সুযোগ দিয়েছেন। কিন্তু সঙ্গে সঙ্গে আমাদের যে কোয়েশ্চেন আওয়ার নষ্ট হয়ে যাচ্ছে তার কি হবে। আমি নিজে বহু কোয়েশ্চেন জমা দিয়েছি। আমাদের কোয়েশ্চেন আওয়ারকে দেখতে পাচ্ছি অন্য কোন বিসনেসে ব্যবহৃত হচ্ছে। এইভাবে আমাদের প্রিভিলেজ নষ্ট করবার অধিকার বিজনেস এ্যাডভাইসারী কমিটির আছে কিনা তা আপনি একটু চিন্তা করে দেখুন।

**Shri Sudhir Chandra Das :**
মিঃ স্পীকার স্যার, এখানে বাজেট অধিবেশনের আগে কতকগুলি বিল আনা হয়েছে যেগুলি হয়তো পরে আনলে চলতে পারতো। এগুলি একটু দেখা দরকার। বাজেট সেসন একটি গুরুত্বপূর্ণ সেসন সেখানে এভাবে বিল আনা ঠিক নয়। অবশ্য কিছু কিছু বিল বরাবরই এসেছে স্বীকার করি। কিন্তু এই গুরুত্বপূর্ণ বাজেট অধিবেশনে ইমপর্টেন্ট কোয়েশ্চেন যেগুলি সেগুলি এবারে দেখতে পাচ্ছি যে একেবারে বাতিল করে দেওয়া হয়েছে। নির্দিষ্ট তারিখে সেইসব কোয়েশ্চেন রাখা হয়নি। এটা মেম্বারদের একটা বিরাট অধিকার যা অন্য অধিবেশনে সে সুযোগ ঘটবে না। তাই আমি অনুরোধ করছি ইমপর্টেন্ট কোয়েশ্চেন-গুলি যাতে মেম্বাররা পেতে পারে এবং গভর্ণমেন্ট উত্তর দিতে পারে বিসনেস এ্যাডভাইসারী কমিটিতে সেটা রাখা দরকার। আশা করি এ বিষয়ে আপনি নিশ্চয় ব্যবস্থা নেবেন।

**Shri Subrata Mukherjee :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনি এই হাউসের কাস্টোডিয়ান। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে মন্ত্রী মহাশয়রা মূল্যবান প্রশ্নের উত্তর না দিয়ে এই পবিত্র বিধানসভার অধিকার ভঙ্গ করছেন। আপনি সে অধিকার রক্ষা করুন।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এমন বহু কোয়েশ্চেন আছে যা একমাস পরে তার আর ভ্যালিডিটি থাকবে না। এ বিষয়ে আপনি আমাদের একটু আলোকপাত করুন।

**Mr. Speaker :** I am sorry. At about 8 p.m. yesterday, a motion was moved in this House by Shri Gangadhar Pramanick and that motion was unanimously accepted by the House. Accordingly, Mr. Deputy Speaker, who was in the Chair at that time, declared that no calling attention, no mention and no question would be taken uptoday. Perhaps, many members were not in the House when the House unanimously accepted this motion So, I have got nothing to say in the matter. If any member had got any objection he could have mentioned when it was moved by Shri Gangadhar Pramanick and supported by all members present.

## UNSTARRED QUESTIONS
### ( to which written answers laid on the table )

### রাণাঘাটে ডেয়ারী ফার্ম

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৪।) **শ্রীনরেশচন্দ্র চাকী:** পশুপালন ও পশুচিকিৎসা (দোহ-উন্নয়ন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) নদিয়া জেলায় রাণাঘাটে একটি ডেয়ারী ফার্ম প্রতিষ্ঠা করিবার কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাত প্রতিষ্ঠিত করা হইবে?

**পশুপালন ও পশুচিকিৎসা (দোহ-উন্নয়ন) বিভাগের মন্ত্রীমহাশয়:** (ক) চতুর্থ ও পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনায় নদিয়া জেলায় রাণাঘাটে কোন ডেয়ারী ফার্ম প্রতিষ্ঠা করিবার পরিকল্পনা সরকারের নাই।

(খ) উপরোক্ত জবাবের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

### কংসাবতী প্রকল্পের কাজ

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৫।) **শ্রীকাশীনাথ মিশ্র:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) কংসাবতী প্রজেক্টের কাজ (১) কোন্ সালে শুরু হইয়াছে, এবং (২) কোন্ সালে সম্পূর্ণ হইবার কথা;

(খ) ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত উক্ত পরিকল্পনায় মোট কত অর্থ ব্যয় হইয়াছে; এবং

(গ) উক্ত পরিকল্পনা সম্পূর্ণ হইলে কোন্ কোন্ জেলা উপকৃত হইবে এবং জেলাওয়ারী কত একর জমিতে জলসেচ সম্ভব হইবে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয়ঃ** (ক) কংসাবতী প্রকল্পের কাজ (১) গত ১৯৫৬-৫৭ সালে শুরু হইয়াছে, এবং (২) আগামী ১৯৭৭-৭৮ সালে সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়।

(খ) ১৯৭৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত উক্ত পরিকল্পনায় মোট ব্যয়ের পরিমাণ প্রায় ৪৪ কোটি ৮৫ লক্ষ টাকা। ১৯৭৪ সালের জানুয়ারী মাসে উক্ত পরিকল্পনার দরুন ব্যয়ের হিসাব এখনও পাওয়া যায় নাই;

(গ) উক্ত পরিকল্পনা সম্পূর্ণ হইলে বাঁকুড়া, মেদিনীপুর এবং হুগলি জেলা উপকৃত হইবে। জেলাওয়ারী উপকৃত জমির (খারিফ মরসুমে) পরিমাণ নিম্নরূপঃ

| জেলা | | একর |
|---|---|---|
| বাঁকুড়া | — | ৩,৮০,০০০ প্রায় |
| মেদিনীপুর | -- | ৪,১৬,০০০ প্রায় |
| হুগলি | -- | ৪৬,০০০ প্রায় |

এছাড়া রবি মরসুমে প্রায় ১,৫০,০০০ একর জমিতে জল দেওয়া সম্ভব হইবে। তবে ইহার জেলাওয়ারী হিসাব দেওয়া এখনই সম্ভব নহে।

**মৌমাছি পালন**

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬১।) **শ্রীমহম্মদ দেদার বক্সঃ** কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) পশ্চিমবাংলার কোন্ কোন্ জেলার কোন্ কোন্ স্থানে মৌমাছি পালনের ব্যবস্থা আছে;

(খ) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের ২১শে ফেব্রুয়ারী পর্যন্ত মৌমাছি পালনের দ্বারা সরকারের কত টাকা আয় হয়েছে;

(গ) ব্লকে ব্লকে মৌমাছি পালনের কর্মসূচি গ্রহণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, পরিকল্পনার বিবরণ?

**কৃষি বিভাগের মন্ত্রীমহাশয়ঃ** (ক) কৃষি বিভাগের অধীনে কেবলমাত্র ফুলিয়া গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্রে মৌমাছি পালনের ও মধু সংরক্ষণের প্রশিক্ষণের ব্যবস্থা আছে।

(খ) ব্যবসায়িক ভিত্তিতে এরূপ কোন প্রকল্প কৃষি বিভাগে নাই।

(গ) বর্তমানে কৃষি বিভাগের এরূপ কোন পরিকল্পনা নাই।

(ঘ) এ প্রশ্ন উঠে না।

**কাঁথি ও রামনগর থানা এলাকায় কাজু বাদাম চাষ**

৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭১।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) কাঁথি থানা ও রামনগর থানায় নিবিড় কাজু বাদাম চাষের কোন পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে কি; এবং

(খ) হইয়া থাকিলে, ঐ চাষের জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছে?

***কৃষি বিভাগের মন্ত্রীমহাশয়ঃ (ক) হ্যাঁ।***

(খ) ইং ১৯৭৪-৭৫ সালের জন্য এক লক্ষ টাকা।

**পশ্চিমবঙ্গে টুরিস্ট লজ**

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৩।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ট্যুরিস্ট-লজের সংখ্যা কত;

(খ) ট্যুরিস্ট-লজগুলি হইতে গত তিন বৎসরে গড়ে বাৎসরিক কত টাকা আয় হইয়াছে;

(গ) বর্তমানে পশ্চিমবাংলার বিভিন্ন দর্শনীয় স্থানে ট্যুরিস্টলজ তৈয়ারী করার কোন প্রস্তাব সরকারের আছে কিনা; এবং

(ঘ) পশ্চিমবাংলার বিভিন্ন ট্যুরিস্ট লজগুলিতে বর্তমানে কতজন সরকারী কর্মচারী নিযুক্ত আছেন?

**স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রীমহাশয়ঃ** (ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ট্যুরিস্টলজের সংখ্যা ১৪টি।

(খ) ৭,৪৮,২৫৪ টাকা।

(গ) বর্তমানে দার্জিলিং জেলার "মিরিক"-এ একটি ট্যুরিস্টলজ ও কয়েকটি ট্যুরিস্ট কটেজ তৈয়ারী করিবার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(ঘ) বিভিন্ন ট্যুরিস্টলজগুলিতে বর্তমানে মোট ১৫৯ জন সরকারী কর্মচারী নিযুক্ত আছেন।

**জয়ন্তী গ্রাম**

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৫।) **শ্রীনিতাইপদ সরকারঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন (সমষ্টি-উন্নয়ন) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সমস্ত ব্লকে একটি করিয়া যে জয়ন্তী গ্রাম গঠন করিবার সিদ্ধান্ত করিয়াছিলেন সেই অনুযায়ী ৩১এ জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত মোট কয়টি জয়ন্তী গ্রাম গঠন করা হইয়াছে; এবং

(খ) ঐ বাবত কোন জেলায় কত টাকা খরচ করা হইয়াছে?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন (সমষ্টি-উন্নয়ন) বিভাগের মন্ত্রীমহাশয়ঃ** (ক) মোট ৩৩৫টি ব্লকে ৩৩৫টি জয়ন্তী গ্রাম নির্বাচিত করা হইয়াছে।

(খ) বর্তমানে বিভিন্ন জেলায় কাজ চলিতেছে, সেইজন্য এ বাবত জেলাগুলি হইতে খরচের হিসাব এখনও পর্যন্ত পাওয়া যায় নাই।

তবে হরিজনদের বাড়ি নির্মাণের জন্য জেলাগুলিকে নিম্নলিখিতরূপে অর্থ সিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রাইবস্ ওয়েলফেয়ার বিভাগ হইতে দেওয়া হইয়াছেঃ

| জেলা | | | | টাকা |
|---|---|---|---|---|
| (১) ২৪-পরগনা | — | — | — | ৯,৬০,০০০ |
| (২) মালদা | — | — | — | ৪৪,০০০ |
| (৩) পশ্চিম দিনাজপুর | — | — | — | ৩,৪০,০০০ |

| জেলা | | | | টাকা |
|---|---|---|---|---|
| (৪) বর্ধমান | — | — | — | ৫,১৪,০০০ |
| | — | — | — | ৫০,০০০ |
| (৫) নদিয়া | — | — | — | ৪,০০,০০০ |
| (৬) হুগলি | — | — | — | ৩,০০,০০০ |
| (৭) বাঁকুড়া | — | — | — | ৪,৯২,০০০ |
| (৮) মেদিনীপুর | — | — | — | ৮,৫০,০০০ |
| (৯) বীরভূম | — | — | — | ৫,০০,০০০ |
| | — | — | — | ২৪,০০০ |
| (১০) মুর্শিদাবাদ | — | — | — | ৩,০০,০০০ |
| (১১) পুরুলিয়া | — | — | — | ২,৫০,০০০ |
| | | | | ১,০০,০০০ |
| (১২) হাওড়া | — | — | — | ১,১২,০০০ |
| (১৩) কোচবিহার | — | — | — | ৯২,০০০ |
| | — | — | — | ৬৬,০০০ |
| (১৪) জলপাইগুড়ি | — | — | — | ১,০৬,০০০ |

শিক্ষা বিভাগ হইতে অতিরিক্ত স্কুল বাড়ি নির্মাণ ও অতিরিক্ত শিক্ষক নিয়োগের জন্য ৬৭,৫১,৬০০ টাকা সমস্ত জেলাগুলিকে দেওয়া হইয়াছে।

এতদ্‌ভিন্ন জলসরবরাহ বাবত স্বাস্থ্য বিভাগ হইতে জেলাশাসকদের নিকট প্রয়োজনীয় অর্থ দেওয়া হইয়াছে।

## Calling Attention

**Mr. Speaker :** Now, calling attention. The Minister of State in charge of the Municipal Services Department will please make a statement on the subject of accumulation of garbage in Howrah Municipal area threatening outbreak of epidemics. (Attention called by Shri Susanta Bhattacharjee, Shri Krishnapada Roy, Shri Kashinath Misra, Shri Gautam Chakravarty, Shri Debabrata Chatterjee, Shri Abdul Bari Biswas, Shri Sunil Mohan Ghosh Maulik, Shri Balai Lal Sheth, Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas on the 13th March 1974.)

**Shri Subrata Mukherjee :**

স্যার, কিছুক্ষণ পরে আমি বিবৃতি দেব। এখন ওটা আসেনি।

## Budget Estimates of the Damodar Valley Corporation for the year 1974-75

**Shri Gyan Singh Sohanpal :** With your permission, Sir, I beg to lay the Budget Estimates of the Damodar Valley Corporation for the year 1974-75.

## Point of privilege

**Shri Abdul Bari Biswas :**

অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, স্যার, আমি আপনার কাছে প্রিভিলেজ মোশান আনবার জন্য চিঠি দিয়েছিলাম এবং তার সঙ্গে ডকুমেন্টও দিয়েছিলাম সেই প্রিভিলেজ মোশান সংক্রান্ত ব্যাপারে। আমি যতদূর শুনেছি, সেই সংশ্লিষ্ট ডাক্তার আপনাকে একটা চিঠি দিয়েছেন এবং তিনি সেখানে বলতে চেয়েছেন যে খবরের কাগজে যে উক্তি বেরিয়েছে

সেটা নাকি অসত্য। স্যার, সত্য কি অসত্য আপনি স্পীকার হিসাবে চিঠিটা যখন পেয়েছেন তখন সেটা নির্ণয় করার ভার আপনার। আমার মনে হয় স্যার, আপনি প্রিভিলেজ মোশান এ্যাকসেপ্ট করে, আলোচনা করার সুযোগ দিয়ে, তাঁকে সমন করে এখানে নিয়ে এসে সত্য কি অসত্য সেটা নির্ধারণ করুন। খবরের কাগজে তো ললিত গায়েন এম, এল, এ কোন ডাক্তারের চেম্বারে ঢুকে তাঁকে মারতে গিয়েছিলেন কি যান নি, গুলি করতে গিয়েছিলেন কি যান নি—এসবতো খবরের কাগজে কিছু বেরয়নি। কাজেই খবরের কাগজের এ্যাডভানটেজ নিয়ে যেটা সাধারণ মানুষের কাছে ছড়িয়ে দেওয়া হল, আমার বন্ধু মাননীয় সদস্যকে হিউমিলিয়েট করা হল এবং তাঁর বিরুদ্ধে যে বক্তব্য রাখা হল সেটা সত্যাসত্য নির্ণয়ের জন্য স্যার, আপনাকে ডিসিসান নিতে হবে। আমি তো হাউসের মেম্বার স্যার, প্রিভিলেজ যদি একজন মেম্বারের ব্রেক হয়

That can be discussed in the House.

আপনার কাছে সেই সংশ্লিষ্ট ডাক্তার চিঠি দিয়ে যা বলেছেন---ডিনাইআল অর এ্যাক-সেপটেন্স, যাই হোক না কেন স্যার,

Decision will have to be taken by the Hon'ble Speaker.

সেইজন্য স্যার, আপনার কাছে অনুরোধ করবো, দয়া করে আপনি পারমিসান দিন যাতে আমাদের বক্তব্য রাখতে পারি।

**Mr. Speaker :** Just now I have received the motion, and I am satisfied that there is no *prima facie* case involved in it. So I cannot allow the motion to be moved on the floor of the House.

**Shri Abdul Bari Biswas :** Sir, I may be permitted at least to speak something.

**Mr. Speaker :** No, I am satisfied that there is no *prima facie* case ; so I cannot allow any member to speak on the subject-matter

## DEMAND NO. 45

Major Head : 288 Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes).

[1-10—1-20 p.m.]

**Shri Santosh Kumar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের অনুমোদনক্রমে আমি ৪৫-সংখ্যক অনুদানের অন্তর্গত ২৮৮—সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (তফসিলী জাতি, আদিবাসী ও অন্যান্য অনগ্রসর জাতিসমূহের কল্যাণ)-এর প্রয়োজনীয় ব্যয় নির্বাহের জন্য তিন কোটি একানব্বই লক্ষ পঞ্চাশ হাজার টাকা ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করার অনুমতি চাইছি

বিগত দু'বছরের বাজেটে আমরা চেষ্টা করেছি যাতে আমাদের পশ্চিমবঙ্গে তফসিলী জাতি ও আদিবাসীদের সংবিধানে রক্ষিত ও বিভিন্ন সময়ে অন্যান্য সরকারী নির্দেশ অনুযায়ী যতদূর সম্ভব কল্যাণ সাধন করা যায়। আমরা অভীষ্ট লক্ষ্যে পৌঁছাবার জন্য আন্তরিকভাবে ও সর্বপ্রযত্নে সেই চেষ্টা চালিয়ে যাচ্ছি এবং গত বৎসরের আমার দপ্তরের কাজকর্মের সংক্ষিপ্ত আলোচনা থেকে তা কিছুটা প্রতীয়মান হবে। আমাদের প্রিয় প্রধানমন্ত্রী এবিষয়ে দ্ব্যর্থহীন ভাষায় সরকারের উদ্দেশ্য ও নীতি ঘোষণা করেছেন এবং আমরা জাতীয় সরকারের এই সংকল্প রূপায়ণে নিরলস প্রচেষ্টা চালিয়ে যাবো।

একথা বলা হয়তো অসমীচীন হবে না যে, ভারতবর্ষের অনেক রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে তফসিলী জাতি, আদিবাসী ও অন্যান্য অনগ্রসর জাতির ভাইবোনেরা সামাজিক দিক থেকে অনেক কম অসুবিধার সম্মুখীন। উদাহরণস্বরূপ বলা যায় যে, "অস্পৃশ্যতা" পশ্চিমবঙ্গে খুব বড় একটা সমস্যা নয়। স্বামী বিবেকানন্দ, রবীন্দ্রনাথ ঠাকুর, নেতাজী সুভাষচন্দ্রের মতো মহাপুরুষ ও মনীষিগণ অনেক অনেক দিন আগেই এ সম্বন্ধে আমাদের সজাগ ও সচেতন ক'রে দিয়ে গেছেন এবং তাঁদের বাণী ও নির্দেশ স্মরণে রেখে আমরা এইসব পিছিয়ে থাকা ভাইবোনদের কল্যাণের জন্য তাঁদের অর্থনৈতিক সমস্যা মোকাবিলার বিনীত প্রচেষ্টা চালাতে চাইছি। আমি জানি এবিষয়ে এখনও আমরা বিশেষ কিছু ক'রে উঠতে পারি নি এবং তার অন্যতম প্রধান কারণ অর্থের স্বল্পতা। আবার একথাও সত্যি যে, সবসময় আইন তৈরি করলেই বা অর্থের বরাদ্দ করলেই অভীষ্ট লক্ষ্যে পৌঁছানো যায় না। কারণ, যে সংস্কারমুক্ত, উদার ও সহানুভূতিশীল মন থাকলে এই কাজে সাফল্যলাভ সহজ হয় আমাদের মধ্যে তা সবসময় সহজলভ্য নয়।

বিগত এক বৎসরে আমরা যেসব প্রতিশ্রুতি দিয়েছিলাম তার সম্বন্ধে কি কি কার্যকরী ব্যবস্থা নেওয়া হচ্ছে সেবিষয়ে সংক্ষেপে আপনার মাধ্যমে সভায় নিবেদন করছি।

প্রথমতঃ ৪১টি শিক্ষায় অধিকতর পশ্চাৎপদ তফসিলী জাতির ছাত্রদের বিদ্যালয়ে বেতন প্রদান প্রকল্পটির পরিধি বাড়িয়ে আরও ন'টি সম্প্রদায়কে এই সুযোগ দেবার ব্যবস্থা করা হয়েছে। এই সাহায্য পাওয়ার উপযুক্ত তফসিলী জাতির সমস্ত ছাত্রছাত্রীকে এই প্রকল্পের আওতায় আনার মত প্রয়োজনীয় অর্থ সংগ্রহ করতে না পারায় আমাদের লক্ষ্যপূরণ হয় নি সেজন্যে আমি দুঃখিত, তবে আমরা এজন্যে চেষ্টা চালিয়ে যাচ্ছি। এই প্রসঙ্গে মাধ্যমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের যেসব অতিরিক্ত সুযোগ-সুবিধা দেবার ব্যবস্থা করা হয়েছে সেগুলো এখানে উল্লেখ করছি---(১) ছাত্রাবাসের ব্যয়নির্বাহের জন্য অনুদানের হার ৩০ টাকা ও ৩৫ টাকা থেকে বাড়িয়ে যথাক্রমে গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে ৪৫ টাকা ও ৫০ টাকা করা হয়েছে; (২) ছাত্রাবাসে বাসিন্দার সংখ্যা তফসিলী জাতি ও আদিবাসী উভয়ের জন্যই ৪,৪০০ থেকে বাড়িয়ে ৫,০০০ করা হয়েছে; এবং (৩) পাঠ্যপুস্তক কেনার জন্য অনুদান খাতে বেশি টাকা রাখা হয়েছে।

দ্বিতীয়তঃ সরকারী চাকুরীতে তফসিলী জাতি ও আদিবাসীদের জন্য পদসংরক্ষণ ও অন্যান্য সুযোগ-সুবিধা সম্পর্কিত সরকারী নির্দেশগুলো যাতে সবক্ষেত্রে ঠিকমত প্রতিপালিত হয় সেদিকে সজাগ দৃষ্টি রাখার জন্য দপ্তরে একটি "নিয়োগ শাখা" খোলা হয়েছে। সরকারী চাকুরিতে পদোন্নতির ক্ষেত্রেও তফসিলী জাতি ও আদিবাসীর জন্য যথাক্রমে শতকরা ১৫ ভাগ ও ৫ ভাগ পদসংরক্ষণের সিদ্ধান্ত রাজ্য মন্ত্রিসভা গ্রহণ করেছেন। এই সিদ্ধান্ত রূপায়ণের জন্য প্রয়োজনীয় নিয়মাবলী রচনা করা হচ্ছে এবং শীঘ্রই এই সম্পর্কে সরকারী আদেশপত্র প্রচার করা সম্ভব হবে ব'লে আশা করছি।

তৃতীয়তঃ মেদিনীপুর জেলায় বেলপাহাড়ীতে আদিবাসী মেয়েদের জন্য যে আবাসিক বিদ্যালয়টি আছে চলতি বছরে সেটাকে পূর্ণাঙ্গ উচ্চ বিদ্যালয়ে রূপান্তরিত করা হয়েছে। তবে রাজ্যের অন্যান্য অঞ্চলেও অনুরূপ কয়েকটি বিদ্যালয় স্থাপনের প্রস্তাবটি অর্থাভাবের জন্য মুলতুবি রাখতে হয়েছে।

চতুর্থতঃ কলকাতার মৌলানা আজাদ কলেজে প্রাক্-পরীক্ষা শিক্ষণ কেন্দ্রটিতে ডব্লু বি সি, এস্, পরীক্ষার্থীদের সঙ্গে আই, এ, এস্, পরীক্ষার্থীদেরও বিশেষ শিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। ঐ কেন্দ্রের ছাত্রদের জন্য আবাসিক ব্যবস্থা প্রবর্তনের প্রচেষ্টাও চালিয়ে যাওয়া হচ্ছে।

পঞ্চমতঃ কলেজে ভর্তির সময় তফসিলী জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের ভর্তির ফি, বেতন, হোস্টেল খরচ ইত্যাদি বাবত অর্থ যাতে আদায় না করা হয় সেইজন্য সব কলেজ কর্তৃপক্ষকে অনুরোধ জানানো হয়েছে। ডাক্তারী ও ইঞ্জিনীয়ারিং কলেজে ভর্তির আগে সংশ্লিষ্ট ছাত্রছাত্রীকে পরিচয়জ্ঞাপক পত্র দেবার ব্যবস্থা করা হয়েছে যাতে ভর্তির সময়

তাদের কোন অর্থ দিতে না হয়। উভয় ক্ষেত্রেই এই বিভাগ তাদের দরখাস্তগুলি পরে পরীক্ষা ক'রে নিয়মানুযায়ী বৃত্তি দিয়ে থাকে।

এটা চতুর্থ পঞ্চমবার্ষিক পরিকল্পনার শেষ বছর। পরের বছর থেকে পঞ্চম যোজনা আরম্ভ হচ্ছে। চতুর্থ যোজনায় এই বিভাগের জন্য মোট বরাদ্দ ছিল ৩ কোটি ৭৫ হাজার টাকা, সেক্ষেত্রে পঞ্চম যোজনায় বরাদ্দ হয়েছে ৯ কোটি টাকা। চলতি বছরে যোজনা বরাদ্দ আছে ৪৫ লক্ষ টাকা, সেক্ষেত্রে ১৯৭৪-৭৫ সালের জন্য ঐ বরাদ্দ করা হয়েছে ১ কোটি ১০ লক্ষ টাকা। পঞ্চম যোজনাকালে কেন্দ্র-প্রবর্তিত পরিকল্পনাতেও বেশি অর্থ বরাদ্দ করতে ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে।

চলতি বছরে অর্থাৎ ১৯৭৩-৭৪ সালে বাজেট বহির্ভূত কতকগুলি কল্যাণকর কার্যসূচি রূপায়িত করা হচ্ছে। এই সভা ঐগুলো সম্পর্কে অবহিত না থাকায় আমি এখানে সেগুলোর উল্লেখ করছি ঃ

(১) গত ভারত-পাক যুদ্ধের সময় এই রাজ্যের সীমান্তবর্তী জেলাগুলিতে তফসিলী জাতি ও আদিবাসীদের যে ক্ষয়ক্ষতি হয়েছিল তা আংশিক পূরণের জন্য রাস্তাঘাট মেরামত ও পানীয় জলের কূপ/নলকূপ খনন বাবদ মোট ৫ লক্ষ ২০ হাজার টাকা ব্যয় করা হচ্ছে;

(২) ভারতবর্ষের স্বাধীনতার রজতজয়ন্তী বর্ষের স্মারক উপলক্ষ্যে নির্বাচিত জয়ন্তী গ্রামে অপরিচ্ছন্ন পেশায় নিযুক্ত ও ভূমিহীন শ্রমজীবী হরিজনদের বাসগৃহ নির্মাণের জন্য ভারত সরকার ৫৫ লক্ষ টাকা বিশেষ সাহায্য মঞ্জুর করেছেন। এই টাকা দিয়ে প্রতিটি গৃহ দু'হাজার টাকা হিসাবে বিভিন্ন জেলায় মোট ২,৭৫০টি গৃহ নির্মিত হচ্ছে;

(৩) রাজ্য মন্ত্রিসভা বর্ধমান জেলায় তফসিলী জাতি ও আদিবাসীদের মঙ্গলের জন্য ২ লক্ষ ৫১ হাজার টাকা বিশেষ সাহায্য মঞ্জুর করেছেন। এই অর্থের সাহায্যে ঐ জেলায় বিভিন্ন স্থানে মোট সাতটি কমিউনিটি হল নির্মাণ করা হচ্ছে; এবং

(৪) এই বিভাগের অধীন সাংস্কৃতিক গবেষণা কেন্দ্রের জন্য মোট ৮ লক্ষ ৭০ হাজার টাকা ব্যয়ে মাণিকতলায় একটি ভবন নির্মাণ মঞ্জুর করা হয়েছে। এই বাবদ সম্পূর্ণ অর্থই ভারত সরকার দিয়েছেন।

এ ছাড়া অনুমোদিত সব কার্যসূচিরই রূপায়ণের কাজ চলছে।

আগের বছরগুলোতে যেসব কার্যসূচী তফসিলী জাতি ও আদিবাসীদের জন্য কল্যাণকর প্রমাণিত হয়েছে সেগুলি প্রায় সবকটিই পঞ্চম যোজনায় রয়েছে। এ ছাড়া নিম্নোক্ত নতুন কার্যসূচিগুলিও পঞ্চম যোজনায় অন্তর্ভুক্ত করা হয়েছে ঃ-

(১) আদিবাসীদের জন্য---

(ক) গৃহপালিত পশু ও পাখী পালন;

(খ) ঝাড়গ্রামে সার্ভিস-কাম-মার্কেট সেন্টার স্থাপন;

(গ) ভূমি ব্যবহার ও উন্নয়ন; ও

(ঘ) জলপাইগুড়ি জেলার টোটোদের জন্য বিশেষ কার্যসূচী।

(২) তফসিলী জাতির জন্য---

(ক) গৃহপালিত পশু ও পাখী পালন; ও

(খ) ভূমি ব্যবহার ও উন্নয়ন।

তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত কলেজের ও মাধ্যমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীর জন্য ছাত্রাবাস নির্মাণ বাবদ বেশি অর্থ বরাদ্দ করা হয়েছে। আশা করছি কোলকাতাও একটি ছাত্রাবাস স্থাপন করা সম্ভব হবে।

বিভাগীয় শিক্ষণ-তথা-উৎপাদন কেন্দ্রগুলোর সম্প্রসারণ ও নতুন কেন্দ্র স্থাপন করার জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। এই কেন্দ্রগুলোতে শিক্ষার্থীদের মাসিক বৃত্তি ৩০ টাকা থেকে বাড়িয়ে ৪৫ টাকা করা হয়েছে।

এই দপ্তরের অধীনে বিভিন্ন জেলায় কতকগুলো আশ্রম হোস্টেল আছে। ঐগুলোতে ছাত্রদের আহার ব্যয় বাবদ কোন ক্ষেত্রে মাসিক ৩৫ টাকা এবং কোন ক্ষেত্রে ৪০ টাকা মঞ্জুর করা হয়। বর্তমান মূল্যবৃদ্ধির পরিপেক্ষিতে এই টাকায় আহারের ব্যয় নির্বাহ করা সম্ভব নয়। তাই ঐ টাকা সবক্ষেত্রেই বাড়িয়ে ৫০ টাকা করার প্রস্তাব এই বিভাগের বিবেচনাধীন আছে।

সম্প্রতি ভারত সরকার আঞ্চলিক উন্নয়নের একটি সংহত কার্যসূচি প্রস্তুত করার জন্য রাজ্য সরকারকে অনুরোধ জানিয়েছিলেন। তদনুযায়ী ৭০ কোটি টাকার একটি প্রকল্প রচনা করে ভারত সরকারের কাছে পাঠানো হচ্ছে। বিষয়টি এখন ভারত সরকারের বিবেচনাধীন থাকায় এ সম্বন্ধে বেশি আর কিছু আপনাদের জানাতে পারলাম না।

পরিশেষে আমি মাননীয় সদস্যদের এই প্রতিশ্রুতি দিচ্ছি যে, সীমিত অর্থ-সঙ্গতির মধ্যে নিষ্ঠা, আগ্রহ ও একাগ্রতার সঙ্গে এই দপ্তর সরকারের ঘোষিত নীতি রূপায়ণে সচেষ্ট থাকবে। আমাদের মূল উদ্দেশ্য তফসিলী জাতি, আদিবাসী ও অন্যান্য অনগ্রসর ভাইবোনেরা যাতে সমাজের আর সকলের সঙ্গে একীভূত হয়ে জাতীয় শক্তি ও সংহতির ভিত্তি সুদৃঢ় করেন সেই অবস্থার সৃষ্টি করা এবং আমি বিশ্বাস করি দলমত নির্বিশেষে সকলে এই মহান ব্রতে সামিল হবেন।

এখন আমি সভার অনুমোদনের জন্য আমার প্রস্তাব রাখছি।

[1-20 - 1-30 p.m.]

**Shri A. H Besterwitch:** Sir, I beg to move that the amount of the demand be reduced to Re. 1. and that the amount of the demand be reduced by Rs 100.

Mr. Speaker, Sir, I have heard the long speech of the Minister-in-Charge of the Tribal Welfare Department. I do not know whether he really knows where the shoe pinches. He has given a big list but that list of welfare of the tribal and schedule caste is very much away from the actual work which is being carried on. I am repeatedly expressing that upliftment of tribal community is not by giving a few eggs or chickens but it is by education that you can uplift them. If education is not imparted to them all these things are of no value and that is why the tribal community people want education. But this Government is putting a block in front of it. For instance, the Fatima Primary School, Dim Dima under Birpara P.S., district Jalpaiguri, has been applying to the Education Department through the Tribal Welfare Department for the last 3 years for upliftment of the school of Junior High School as yet nothing has been done. When someone is wanting upliftment through education you are putting a full stop on it.

Now regarding Maulana Azad College, the Hon'ble Minister says that tribal people can go there and sit for I.A.S. Examination. But can the Minister say whether any tribal boy has come out from that college ?

It is in the name of tribal community but actually the money is spent for somebody else. Money is spent in the name of backward or depressed people but others are having the fruit.

Now, another most important community is Toto community. I know a grant of 5 lakhs or 9 lakhs is there for their upliftment. Now calculate the amount you have spent for their upliftment during all these years but have you really uplifted the Totos? I think 90 per cent. of the money is not utilised for the welfare of the Toto community at Totopara.

Regarding health and housing, lot of money has been shown in the Budget under this head. What is housing? For whom this housing? In Jalpaiguri town there are some housing and not anywhere else The town people are enjoying it and not the tribal community.

Regarding water supply, it is unfortunate that I have got to speak on drinking water. I am hearing from time immemorial that tribal people are getting water supply. Does the Minister ever go into the villages where tribal people live and see whether they are really getting water? I have managed to get some tubewells sunk through some people of the Block Development Department. You are not giving any water where it is necessary but where water is not necessary you are giving it. You are giving huge number of tubewells in places where water is available by sinking 15/20 feet but you are not giving any tubewell where water is below 50/60 feet. So, this is the state of affairs about supplying water to tribal people Regarding minor irrigation also it is the same thing. Where there is water there is irrigation but where there is no water there is no irrigation

We have got no rivers in our area but the Government has not done anything for irrigation. Same thing is happening in regard to projects, culverts and roads. Nothing is being done. Then how this money is being spent, by whom this is being spent nobody knows. Everybody knows that for irrigation purpose water is very essential in all respects and we are sanctioning sufficient amount of money every year for irrigation but inspite of that nothing is being done. I do not know where this money is going I said the same thing during the debate on Governor's Address, during budget discussion and I am again saying it today. It is very unfortunate, Sir, that no substantial work has been done by the Irrigation Department specially in regard to tribal areas. The Government have got no Tribal Advisory Council according to the Constitution In the Fifth Schedule it has been mentioned that Tribal Advisory Council shall be established but uptil now the Government has not taken any action in regard to formation of Tribal Advisory Council. It is surprising that this Government is going against the Constitution. But the Hon'ble Ministers always say that every word of the Constitution is in their hearts. They have taken oath according to the Constitution but they are not performing their duties accordingly because they know they have got majority of members in their side. This is the state of affairs. Sir, I am reading the relevant portion of Fifth Schedule, Article 244(1)—Part B—"Tribes Advisory Council—"There shall be established in each State having Scheduled Areas therein and, if the President so directs, also in any State having Scheduled Tribes but not Scheduled Areas therein, a Tribes Advisory Council consisting...........

**Shri Siddhartha Shankar Ray:** Mr. Speaker Sir, which rule of Fifth Schedule the honourable member is referring to?

**Mr. Speaker:** Mr. Besterwitch, are you referring to any Schedule or any Article ?

**Shri A. H. Besterwitch:** Sir, I am referring to Fifth Schedule, Part B, rule 4. It has been mentioned in that rule that Tribes Advisory Council shall be established in each State but the Government have not yet formed any such Council. If the Government say that they have established it, I would say, Sir, I know nothing about it. I have not been informed about it and I have not seen it in any Gazette: but the money is being spent. I don't know for whom.

**Shri Siddhartha Shankar Ray:** On a point of order, Sir. If you look at Fifth Schedule, Part B, you will see that it does not apply to what the honourable member is saying.

[ 1-30—1-40 p.m. ]

**Shri A. H. Besterwitch:** Sir, according to the Constitution the State must have a Tribes Advisory Council.

**Shri Siddhartha Shankar Ray:** If the President so directs.

**Shri A. H. Besterwitch:** The President has directed and I have known it from 1962. But now there is no Tribes Advisory Council. As far as my knowledge goes there might be a District Advisory Council for the scheduled castes and scheduled tribes.

**Mr. Speaker:** Mr. Besterwitch, I understand that there is a Tribes Advisory Council Previously I was a member of the Tribes Advisory Council. There is a Scheduled Caste Advisory Board and a Scheduled Tribes Advisory Council of the Government of West Bengal.

**Shri A. H. Besterwitch:** But, as yet they have not answered me.

**Mr. Speaker:** The Hon'ble Minister [will] may clarify the position when he gives the [is going to] reply.

**Shri Siddhartha Shankar Ray:** Even on the 2nd February there has been a meeting.

**Shri A. H. Besterwitch:** I know nothing of the meeting of 2nd February. On 2nd February, I was in Jalpaiguri for attending a meeting of the District Advisory Council.

Now, Sir, coming to the Grant, I do not see any reason why such a small amount of 3/4 crores of rupees is going to be spent for the scheduled castes and scheduled tribes this year. Sir, what happens is this that the money is spent through the fingers of everybody but nobody knows anything about it. Sir, you may be aware that no land belonging to the tribal community can be sold and there is a regular watch over it. But, I find that in my district everyone is selling and purchasing lands of the tribal community In the last meeting of the Advisory Committee at Jalpaiguri I reported the matter to the Deputy Commissioner and the Deputy Commissioner gave an order that any sale of land should be made through him only. After some days I went back and came to know that another piece of tribal land was sold away. Sir, this is the state of

affairs. If you really want the upliftment of the tribal community it should be done through education.

Now, I come to book grant to the students of tribal community. Can every student of the tribal community get books ? I say, 'No'. There is priority. In fact, one cannot purchase all the books with the meagre amount of Rs. 35 or Rs. 40 of the scheduled caste grant. Now, the Government has passed the Primary Education Bill in which there is a provision that if the children do not go to schools they will be fined. It is possible, Sir, that the children of the tribal community would go to school when they cannot purchase the books ? Can they afford to go to schools ? The purchase of books at least requires Rs. 150. Wherefrom they will get the money ? Are they going to rob ? So, the most important factor which I have repeatedly dealt with is that it is not on the chickens and eggs but spend more money on education, on books, on tuition fees, and you will find a completely different picture whatsoever. If you do this, then I will not have to come and say again and again all these things regarding the education.

Then, Sir, the Tribal Commissioner sanctions Rs. 500 for house building. Sir, can a house be built with Rs. 500 ? I said that you slash the money and give that amount for education. They slashed the amount to the Centre but they never gave that to education. You must see to the education of these tribal communities You are trying to give them chickens, give them eggs, but by this there will be no economic upliftment.

That is why we say, education, education and education. Now, you are giving a lot of money to Ashrams Are the tribal boys going there ? Likewise the Tea Board is giving money to some schools for building hostels and making a guarantee that so many boys from the gardens will get seats free. But what do we find ? Actually there are no free students from the gardens there Here is also the same case. You are giving a lot of money to the Ashrams and in various schools for five or ten boys. You should make your own hostels, maintain them and see that the tribal boys are really getting the benefits of Government Grant which the Government is spending. It is no use of giving it as charity. Government is not a charitable dispensary. You are giving the people as they like, and then there is no tribal student there because there are church systems too. I remember when I first came to Alipurduar in 1930, they made other communities to have their own places in the schools. Over this thing also there was a movement, but this was stopped. This should not be done.

Then, Sir, there are inferiority and superiority complexes These things are to be stopped. You must have your own boarding and hostels and then say that there is the hostel for the tribals where they will be getting their accommodation and this thing will be maintained. It should be done. This thing I have been saying from 1962, but uptil now nothing has been done. It is unfortunate You want the upliftment of the tribal community, everybody wants the upliftment of the tribal community, money is being spent, but how it is spent nobody knows it. Still it is being spent. That is why I want the Hon'ble Minister to understand this thing. If you want, come along with me to the tribal people and see their condition after these 25 years. I know, you will try to establish that nothing has been done at the time of last U. F. Government...because this has become a common propaganda from all of you and that is an

ordinary thing—and that you have done this. But if you say that your aim is the upliftment of the tribal people, you must see to it personally. You have a State Minister, but I think he is getting out of touch from his own community and sitting in Calcutta. He is forgetting his community whatsoever. This is the state of affairs. We want things We want practical working and not any theoretical working. I have always said this and I speak at this time also on practical line and not on theoretical line I do not want to jumble up things. If money is to be spent, it should be spent in proper way. This 3 or 4 crores of rupees will not do. You must make a start on a good footing. Only or 4 crores of money—what is it ? It is a child's play in West Bengal. There is another thing. I think, Santosh Babu knows too that there are lots of tribal community people in Murshidabad and 24-Parganas districts who are not classified as tribal communities because they came here as "sardars" and were named as "sardars". These "sardars" are not in the tribal community now But, actually we see that they belong to the tribal community. If you go through the old history, you will find that they are all tribal people If you go through properly, you will find what they were, where did they come from and how they were being taken ? I think, in a Court of Berhampore there was a case about that. Even the Court did not agree that they were tribal community people. So, I think, if the Minister really wants upliftment of the tribal community, he must move in such a way that these tribal people have their upliftment in education. This is the first and foremost thing.

With these words, Sir, I move my cut motions

**Mr Speaker :** All the cut motions are in order and taken as moved.

**Shri Netaipada Sarkar :** That the amount of the demand be reduced by Rs 100

[1-40--1 50 p.m ]

**Shri Gangadhar Pramanick :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ৪৫ নং গ্রান্ট এই সম্পর্কে বাজেট সমর্থন করতে গিয়ে প্রথমেই মাননীয় সদস্য যাঁরা এখানে আছেন বিধানসভার তাদেরকে আমার আন্তরিক অভিনন্দন জানাই। পশ্চিমবঙ্গের বিধানসভার ইতিহাসে এই প্রথম এই হাউসে এই বাজেট আলোচনার অধিকার দেওয়া হয়েছে এবং এক ঘন্টার জায়গায় দুই ঘন্টা টাইম বাড়ান হয়েছে এবং তার জন্য আমি বিশেষ করে আমাদের নেতা তাঁর যে দৃষ্টিভঙ্গী সেই দৃষ্টি-ভঙ্গীর দিকে মাননীয় সভ্যদের যে দৃষ্টি আকর্ষণ করেছে তার জন্য আমি তাকেও আমার অভিনন্দন জানাচ্ছি। প্রথম বাজেট আলোচনা করতে গিয়ে আমরা দেখছি যে এবারে ৩ কোটি ৯১ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। তাতে আমরা দেখছি ফিফ্‌থ প্ল্যানে ৭১ লক্ষ ৯২ হাজার টাকা বাড়ান হয়েছে। কিন্তু ১৯৭৩-৭৪ সালে ৪৯৩ কোটি ২৮ লক্ষ যেখানে মোট ব্যয় বরাদ্দ ছিল সেখানে ৩ কোটি ১৭ লক্ষ টাকা এই খাতে ধরা হয়েছিল। তাতে আমরা দেখেছি যে ০.৭ পার্সেন্ট ছিল। কিন্তু '৭৪--'৭৫ সালে যদিও টাকার অঙ্কটা ৭১ লক্ষ টাকা দেখতে পাচ্ছি তাতে আমরা দেখছি ০.৭৪ পার্সেন্ট মাত্র বেড়েছে। তার কারণ ৫১৩ কোটি ৮৯ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের মাত্র ৩ কোটি ৭০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। আমি মনে করি যে এই সম্পর্কে একটু বিবেচনা করে এই ব্যয় বরাদ্দ আরো বাড়ান উচিত ছিল। তাছাড়া, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিশেষ করে মন্ত্রীসভার এবং মন্ত্রীসভার নেতা চিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে প্ল্যানিং কমিশনের রেকমেণ্ডেশনে আজকে পপুলেশন-এর যেখানে ২৫ পার্সেন্ট সিডিউল্ড কাস্ট এ্যাণ্ড সিডিউল ট্রাইবস্ সেখানে তাদের নির্দেশে প্রতিটা হেডে ২৫ পার্সেন্ট করে এই তপশিলী

জাতি এবং আদিবাসীদের কল্যাণে নির্ধারিত করা উচিত ছিল। তাদের এই রকম নির্দেশ ছিল, আমি আশা করেছিলাম যে সেই নির্দেশ যদি মানা হতো তাহলে মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় যে কথা বললেন যে অর্থাভাবে আমরা অনেক জিনিসের প্রতি লক্ষ্য রাখতে পারছিনা সেই অর্থাভাব হতো না। এবং বাস্তবিকই গরীবি হটাও প্রগ্রাম নিতে গিয়ে যাদের কল্যাণ করা প্রয়োজন সেই জিনিস অনেক ত্বরান্বিত করা যেতে পারতো। যাইহোক আমি আশা করবো যে সাপ্লিমেন্টারি বাজেট যদি কখনো আসে তাহলে এই দিকে মন দিয়ে যাতে মন্ত্রীসভা এই সম্পর্কে যথেষ্ট সুবিচার করেন তার দিকে নজর রাখার জন্য আমি অনুরোধ করবো। সব থেকে অত্যন্ত দুঃখের কথা যে সেন্ট্রালি স্পন্সর্ড স্কীমে যেগুলি ছিল তাতে আমরা দেখছি যে ১৮ লক্ষ ১৩ হাজার টাকা গত বৎসর থেকে ব্যয় বরাদ্দ কম তাঁরা দিয়েছেন।

এবং সব থেকে আশ্চর্য্যের কথা যে, যারা আনক্লীন অকুপেশনে আছে, তাদের বাড়ী ঘর তৈরী করবার যে ব্যবস্থা ছিল, তারজন্য ১৯৭৩-৭৪ সালে ৪,৩০,০০০ টাকা স্যাংশন ছিল এবারে ১৯৭৪-৭৫ সালে সেন্ট্রাল গভর্ণমেন্ট এই টাকা মোটেই দেননি। স্টুডেন্টস্ স্কলারশিপের জন্য ১৯৭৩-৭৪ সালে যদিও ৬০ লক্ষ টাকা ধরা ছিল, শেষ পর্য্যন্ত ২৩ লক্ষ ২৫ হাজার টাকা দিয়েছিলেন। এবারে সেই বরাদ্দ কমিয়ে ১৯ লক্ষে নামান হয়েছে। প্রি-একজামিনেশন ট্রেনিং সেন্টার, তপশীলীদের উচ্চ শিক্ষার যাতে সাহায্য হয়, সেদিক থেকে এবারে সম্পূর্ণ বঞ্চিত হয়েছে। তার কারণ ১৯৭৩-৭৪ সালে এই হেডে ৭০ হাজারের মত ধরা হয়েছিল কিন্তু ১৯৭৪-৭৫ সালে মোটেই দেওয়া হয়নি। হোস্টেল কনসট্রাকশনের জন্য ১৯৭৩-৭৪ সালে ধরা ছিল ১ লক্ষ ৫০ হাজার টাকা। এবারে ১৯৭৪-৭৫ সালে সেন্ট্রালি স্পন্সর্ড স্কীমে আমরা কোন টাকা পাইনি। ওয়েলফেয়ার ফর শেডুল্ড কাস্টস্, শেডুল্ড ট্রাইবস্, বুক গ্রান্ট, একজামিনেশন ফিজ, টুইশন ফিজ, হোস্টেল চার্জেস, স্কলারশিপস্ টু স্টুডেন্টস রিডিং ইন পোস্ট সেকেণ্ডারী স্টেজ, এই বাবদ ১৯৭৩-৭৪ সালে ধরা ছিল ২৯ লক্ষ ২৯ হাজার, এবারে ১৯৭৪-৭৫ সালে সেই টাকাই ধরা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা প্রত্যেকেই জানেন যে এখন যে বছর যাচ্ছে ১৯৭৪-৭৫ সাল, এই সময়ে যে খরচ বেড়েছে, তাতে এই টাকায় সংকুলান হয়না, এমন কি গত বছরেও হয়নি। এই বছর এটার দিকে নজর রেখে আদিবাসীদের জন্য কিছুটা বাড়ান প্রয়োজন ছিল। স্টেট প্ল্যানিং-এ আমরা দেখছি, পেজ জে ২৭, ১৯৭৩-৭৪ সালে ধরা ছিল ১৫ লক্ষ ৮৭ হাজার সেটাকে এবারে নামিয়ে ৫ লক্ষ ৮৩ হাজারে আনা হয়েছে। ট্রাইবাল রিসার্চ ট্রেনিং-এর জন্য ১৯৭৩-৭৪ সালে ছিল ৯ লক্ষ ৬৫ হাজার টাকা, এবার সেন্ট্রালি স্পনসর্ড স্কীমে মাত্র ২৫ হাজার টাকা পেয়েছি। এই হচ্ছে মোটামুটি ব্যয় বরাদ্দ।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এবার নিবেদন রাখবো,---বাস্তবিকই যদি এদের কল্যাণ করার উদ্দেশ্য থাকে, বাস্তবিক যদি ইচ্ছা থাকে, যেটা এই সরকারের আছে বলে বিশ্বাস করি, যে বিশ্বাস আমার আছে, তবে একমাত্র মুখ্যমন্ত্রীর উদ্দেশ্যে থাকলেই এটা যে সফল হবে, তা আমি বিশ্বাস করিনা। তার কারণ হচ্ছে অন্যান্য ভারপ্রাপ্ত মন্ত্রী যাঁরা আছেন তাঁরা যদি এদিকে দৃষ্টি না দেন, তাহলে একা তাঁর পক্ষে এই জিনিষের সমাধান সম্ভব নয়। তাই আমি অনুরোধ করবো, অন্যান্য যারা ভারপ্রাপ্ত মন্ত্রী আছেন, তাঁরা যেন স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজে বিশেষ করে, তাদের যদি স্থায়ীভাবে উন্নতি করতে হয়, তাহলে স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজে যে টাকা বরাদ্দ করা হচ্ছে, তার ২৫ পারসেন্ট টাকা এই জাতির উদ্দেশ্যে নিয়োগ করা উচিত। এবং সেটা যেন তিনি করেন। এখানে এসেমব্লীতে কমিটি হয়েছে ফর দি ওয়েলফেয়ার অব শেডুল্ড কাস্টস এণ্ড শেডুল্ড ট্রাইবস্, কিন্তু দুঃখের সঙ্গে বলছি, বার বার এই কমিটি থেকে বলা সত্ত্বেও, অনুরোধ করা সত্তেও চাকুরীর ক্ষেত্রে প্রমোশনের ক্ষেত্রে এবং অন্যান্য ক্ষেত্রে তপশীলী এবং আদিবাসীদের যা প্রাপ্য সেটা পাওয়া যাচ্ছেনা। এ সম্পর্কে আমি অনুরোধ করব যে কনস্টিটিউশনে যে প্রভিশন আছে, সেই কনস্টিটিউশনাল প্রভিশনের প্রতি যদি যথেষ্ট সম্মান না দেন, তাহলে পরিষ্কার ভাষায় বলতে হয় যে দপ্তর কনস্টিটিউশনাল প্রভিশন না মানেন, সেই ভারপ্রাপ্ত দপ্তরের মন্ত্রী যিনি আছেন, তিনি ভাইওলেশন অব দি রুলস প্রোভাইডেড ইন দি কনস্টিটিউশন এই অপরাধে জনসমাজে তিনি প্রতিষ্ঠিত হবেন।

[1-50—2 p.m.]

তারপর সিডিউল কাস্ট সার্টিফিকেট দেওয়া সম্পর্কে আমাদের কমিটি রেকমেন্ড করেছে যে স্পেশাল অফিসার ফর সিডিউল্ড কাস্ট এণ্ড ট্রাইবস্ জেলায় যাঁরা আছেন, তাঁদের কাছ থেকে ভেরিফিকেসান করে সার্টিফিকেট দেওয়া হোক। কেননা দেখছি মুসলমানকে জুডিসিয়াল ডিপার্টমেন্ট-এর জজ তিনি সার্টিফিকেট দিচ্ছেন সিডিউল কাস্ট হিসেবে। একথা আমি সরকারকে জানিয়েছি। দীর্ঘ এক বছর হতে চললো এখন পর্যন্ত তার কি ব্যবস্থা হলো আমি জানতে পারিনি। আর একটা হচ্ছে সুশীল দত্ত মহাশয়ের কেস আজ দেড় বছর দু বছর হতে চললো হয়ত এতদিনে তার প্রমোসান হয়ে গেছে, এখনো তার বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে, বিচারে কি সাব্যস্ত হলো তা আমরা জানতে পারলাম না। এই সমস্ত এ্যাভয়েড করবার জন্য আমরা বারবার করে বলবো স্পেশাল অফিসার ফর সিডিউল্ডকাস্ট এণ্ড ট্রাইবস্ যারা জেলায় আছেন, তাঁদের কাছ থেকে সার্টিফাই করে নেওয়া হোক, তাঁদের সার্টিফিকেট যেন গ্রাহ্য হয়। সেগুলি এখনো পর্য্যন্ত হচ্ছে না।

আমি স্যার, আর একটি কথা বলবো যেখানে পকেট ফর ট্রাইবাল কনসেনট্রেশান রয়েছে, সেখানে তাদের জন্য স্পেশাল প্ল্যান করলে সব দিক দিয়ে ভাল হয়।

তাছাড়া আর একটা প্রস্তাব আমি রাখছি একজন কমিশনার এই সিডিউল্ড কাস্টস এণ্ড ট্রাইবস ডিপার্টমেন্টে রাখা হোক একজন এক্সপিরিয়েন্স কমিশনার। তাহলে তাঁর পক্ষে সমস্ত ডিপার্টমেন্ট সিডিউল্ড কাস্টস এণ্ড ট্রাইবস সম্পর্কে কি হচ্ছে না হচ্ছে সে সম্বন্ধে তত্ত্বাবধান করা সম্ভব হয়। একজন ডেপুটি সেক্রেটারী এ সম্বন্ধে তত্ত্বাবধান করতে গেলে তাঁকে ফুঁ দিয়ে উড়িয়ে দেওয়া হয়। তিনি সেখানে নাবালক অবস্থায় থাকেন।

তাছাড়া আর একটা কথা বলবো, বাংলাদেশ থেকে যে রিফিউজি এখানে এসেছিলেন, তাদের দণ্ডকারণ্যে ও আন্দামানে পাঠান হয়েছিল। কিন্তু সেখানে তাদের সিডিউল্ড কাস্টস হিসেবে গণ্য করা হয় না। এ সম্বন্ধে সেন্ট্রাল গভর্ণমেন্টের সঙ্গে একটা বোঝাপড়া অবিলম্বে দরকার। তা না হলে সিডিউল্ড কাস্টস এণ্ড ট্রাইবস্‌দের প্রতি ঘোরতর অবিচার করা হচ্ছে। এই কথা কয়টি বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম।

**Shri Rabindra Nath Murmu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তপশীলী ও আদিবাসীদের সম্বন্ধে যে বাজেট এখানে পেশ করা হয়েছে তার পরিপ্রেক্ষিতে আমি দু-একটি কথা এখানে বলবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে বাংলাদেশে এই সমাজ সংখ্যায় কম নয় এই যে তপশীলী ও আদিবাসী সমাজ আজকে এরা কি রকম অবহেলিত তা আপনি দেখতে পাচ্ছেন এবং বুঝতে পারছেন। আজকে যে কোন সমাজতান্ত্রিক দেশে হোক না কেন এইভাবে একটা বৃহৎ সমাজকে----একটা বৃহৎ শ্রেণীকে অবহেলা করে একটা সমাজতান্ত্রিক দেশ গড়ে উঠতে পারে না। আমরা যতই বড় বড় বুলি আওড়াই না কেন সেই বৃহৎ একটা সমাজকে অবহেলা করে আমরা কোনদিন উন্নতির পথে এগিয়ে যেতে পারবো না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে সরকারীভাবে একটা ঘোষণা করা আছে যে ভূমিহীনদের মধ্যে জমি বন্টনের ব্যাপারে আদিবাসীদের অগ্রাধিকার দেওয়া হবে। অর্থাৎ জমি যখন বন্টন করা হবে, তখন আগে এই আদিবাসীদের যারা ভূমিহীন তাদের সকলের আগে ভূমি বন্টন করার পর অন্যান্য জাতির লোকেদের দিতে হবে। কিন্তু সেখানে আমরা কি দেখেছি? তাদের অনেক জায়গায় একদম বাদ দিয়ে দেওয়া হয়েছে এবং অন্যান্যদের মধ্যে আগে জমি বিলি বন্টন করে দেওয়া হয়েছে। এই ভাবে শুধু চাষের মধ্যেই নয় আমরা দেখতে পাচ্ছি যে তাদের ছেলেমেয়ে যারা স্কুলে পড়ে তারা

সব বোডিং-এ থাকতে পাচ্ছে না। তাদের জন্য কোথাও কোথাও ছাত্রাবাস আছে কি তাহলে লিমিটেড, তাই তারা সব জায়গায় পড়বার সুযোগ পাচ্ছে না। আমরা অপর দিে দেখেছি যে তাদের ৩০ টাকা করে দেওয়া হচ্ছে, কিন্তু তাও মাসে মাসে নয় বছরে একব করে দেওয় হচ্ছে। এই সমস্ত গরীব ছেলে মেয়েরা কি করে সারা বছর চালাবে। সা বছরের পর তাদের বিলের টাকা দেওয়া হচ্ছে। অপর দিকে তারা বোডিং-এ থাক পাচ্ছে না। স্যার, এই সমাজ কিভাবে উপেক্ষিত হচ্ছে তা আপনি জানেন। আজ তপশীলী জাতি ও তারা উন্নয়নের ব্যাপরে আমরা কি দেখছি। তাদের মধ্যে যারা শিক্ষি যুবক তারাও ঠিকমত সুযোগ পাচ্ছে না। তাই আপনার মাধ্যমে আমি মন্ত্রিমহাশয় বলবো যে আজকে যদি এইভাবে এই সমাজকে অবহেলা করা হয়, তাদের যদি সত্যকারে কোন ব্যবস্থা না করা হয় তাহলে দেশের শান্তি আসতে পারে না। সমাজতান্ত্রিক দে বলে যে আমরা দেশকে গড়বো বলছি তা আমরা গড়তে পারবো না। আপনি স্যার, জানে যে এই সমাজের লোকেরা বেশীর ভাগই চাষী। তারা ডাক্তার নয়, তারা উকিল নয় তারা অফিসার নয়, তারা ব্যবসা করতে জানে না। তারা গ্রামাঞ্চলে থাকে এবং চা আবাদের উপরই তারা নির্ভর করে। জমিতে লড়াই করে তারা জীবন যাপন করে। কি তা থেকেও তারা বঞ্চিত। তারা ঝোপ জঙ্গল কেটে তারা জমি তৈরী করছে কিন্তু ত তাদের হাতে থাকে না। আপনারা তাদের জন্য ট্রাইবাল ওয়েলফেয়ার বিভাগ রেখেছে সেই বিভাগের মাধ্যমেই আপনারা ব্যবস্থা করেন। তাদের বিলি বন্টনের জন্য টাকা পয়সার ব্যবস্থা আছে কিন্তু তা ঠিকমত হচ্ছে না। একটা কমিটি করে, এডভাইসারি কমিটি করে স্পেশাল অফিসারের মাধ্যমে এই সব ব্যবস্থা করা হয়। অর্থাৎ স্পেশাল অফিসারের শুধু দিয়ে তাতে ঠিক ভাবে হয় না, কমিটির মাধ্যমে করলে ঠিক বন্টন হয়। এই কথ বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2--2-10 p.m.]

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলী ও আদিবাসী কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে উৎথাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। দেশ স্বাধীন হবার পর দেশবাসী যে ভেদাভেদ মুক্ত হবে এ ধারণা স্বাধীনতাকামী স্বাধীনতা সংগ্রামী নেতৃবৃন্দের ছিল না। তাঁরা নিশ্চিতভাবে ভেবেছিলেন যে স্বাধীনতার পর এই সব অনুন্নত সম্প্রদায়ের প্রতি সুবিচার করা হবে না। কারণ এই জাতি কি শিক্ষায়, কি আর্থিক অবস্থায় কি সামাজিক অবস্থায় এরা দুর্দশাগ্রস্ত। তাই মহাত্মা গান্ধী হরিজন আন্দোলন সুরু করেছিলেন। আমাদের সংবিধানে অনুন্নত সম্প্রদায়ের রক্ষাকবচ বিশেষভাবে স্বীকৃত যে মানুষে মানুষে ভেদাভেদ থাকা উচিত নয়। আমি আর সেদিকে আলোচনা করতে চাই না। তবে এটুকু বলবো যে তপশীলী জাতি উপজাতিয়দের কল্যাণের জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা খুবই নগন্য। কেন না স্যার, আপনি দেখবেন যে এই পশ্চিমবাংলায় সাড়ে চার কোটি লোকের মধ্যে ১ কোটি ৯ লক্ষ হচ্ছে আদিবাসী ও অনুন্নত সম্প্রদায়ের লোক। তাদের উন্নয়নের জন্য মাত্র ৩ কোটি ৯১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। অর্থাৎ মাথাপিছু সাড়ে তিন টাকা করে পড়ে। এই সমগ্র আদিবাসী অনুন্নত সম্প্রদায়ের উন্নয়নের জন্য এইভাবে যদি সাড়ে তিন টাকা করে মাথাপিছু খরচ করা হয় তাহলে তাদের কি কোন রকম কল্যাণ করা যাবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের মত অন্যান্য রাজ্যে যেমন অন্ধ্রে এই খাতে ১৯৭২-৭৩ সালে ৮ কোটি ৮৬ লক্ষ টাকা, ১৯৭৩-৭৪ সালে ১০ কোটি ৮ লক্ষ টাকা এবং মাদ্রাজে ১৯৭২-৭৩ সালে ১০ কোটি ৭ লক্ষ এবং ১৯৭৩-৭৪ সালে ১৩ কোটি ৮ লক্ষ টাকা বরাদ্দ করেছে আর আমাদের এই পশ্চিমবঙ্গে ৩ কোটি ৯১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। আমি এই অনুন্নত সম্প্রদায়ের প্রতিনিধি হিসাবে জানতে চাই যে আমরা সরকারী অনুকম্পা চাই না। আমাদের যে ন্যায্য দাবী যে লোকসংখ্যা অনুপাতে অর্থ বরাদ্দ করা হোক। আপনারা হয়তো বলবেন যে বিভিন্ন উন্নয়ন খরচে কি কৃষি কি স্বাস্থ্য কি শিক্ষা সমস্ত খাতে কখনও ২০ পারসেন্ট কখনও ২৫ পারসেন্ট ধার্য করে দেওয়া হয়। সেভাবে ব্যবস্থা করা উচিত

যে তপশিলী ও উপজাতীয়দের জন্য এই টাকা খরচ করা হবে। কিন্তু তা খরচ করা হচ্ছে না। আমাদের সংবিধানের আর্টিক্যাল ৪৬১-তে আমাদের যে ক্ষমতা দিয়েছে যে তপশিলী ও অনুন্নত জাতির এডুকেসন এণ্ড ইকনমিক্যাল আপলিপমেন্ট সম্বন্ধে সেদিকে কিছুই করা হয় না। অথচ এই অনুন্নত জাতির জন্য আমরা কেঁদে ভাসিয়ে দিই। কিন্তু কেউই তাদের দিকে তাকাই না। আজকে তাদের কি অবস্থা, তাদের না আছে জামা কাপড়, না আছে, একটু থাকবার জায়গা, এমন কি শতকরা ৯০ জন পেট ভরে খেতে পায় না, ভাঙ্গা ঘরে বাস করে। তাদের সম্বন্ধে কোন কিছু করা হচ্ছে---সরকার নিরুৎসাহ হয়ে বসে আছেন। আমি সরকারের কাছে আবেদন করবো যে তাদের প্রতি এই সেকটেরিয়ান আউটলুক ত্যাগ করে কনস্টিটিউসন্যাল অধিকার তারা যাতে তার ব্যবস্থা করার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

***Shri Budhan Chandra Tudu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে ২৫৩২৯৬৯ জন আদিবাসী বাস করে। এরমধ্যে প্রায় ১৪ লক্ষের মত সাঁওতাল। আজ পর্যন্ত সরকার এদের উন্নতির জন্য কতটুকু চেষ্টা করেছেন? আমাদের অগ্রগতি সমাজ জীবন থেকে বহু দূরে পড়ে আছে। সামাজিক জীবনে আমাদের স্থান সবার নীচে সবার পিছে। শিক্ষা ক্ষেত্রে আদিবাসীর জন্য টাকা খরচ করেছেন, কিন্তু ঐ টাকা বাস্তবিক আমাদের কল্যাণের কাজে লাগছে কিনা বা স্বাধীনতার পর থেকে আজ অবধি সামাজিক মাপকাঠি কোথায় জিজ্ঞাসা করলে উত্তর পাওয়া যাবে না। জাতির জীবন হোল ভাষা। পশ্চিমবঙ্গ সরকার সাঁওতাল ভাষাকে শিক্ষা ক্ষেত্রে ব্যবহার করছেন না। অথচ নেপালি ভাষা সরকারী অফিসে ব্যবহারের জন্য নির্দেশ দেওয়া হয়েছে। খুব দুঃখের কথা সাঁওতালের মাতৃভাষার প্রতি সরকারের আদৌ কৃপাদৃষ্টি পড়েনি। ভাষা আন্দোলন নিয়ে কলকাতায় রাজ্যপাল ও মুখ্যমন্ত্রী মহোদয়কে সাওতালী ভাষাবিদগণ গণডেপুটেশনের মাধ্যমে অবগত করাইয়াছেন। এখনও সরকার উহার প্রতি কৃপাদৃষ্টি করেননি। জানি না কোন্ অদৃষ্ট হস্তে তা চেপে রাখা হয়েছে। এখন পর্যন্ত সরকারী অফিস আদালতে এই ভাষা স্বীকৃতি পেল না। আমি জাতিতে সাঁওতাল---আমার মাতৃভাষা সাঁওতালী। সরকারের নিকট আমার বিনীত নিবেদন এই যে এই ভাষাকে শীঘ্র চালু করে সাঁওতাল সমাজ ধর্ম সাহিত্যকে সমৃদ্ধ করে তোলার সাহায্য করুন। অলচিকি (ও ল স্ক্রিপ্ট) পশ্চিমবঙ্গে অবিলম্বে চালু করতে হবে। মেদিনীপুর বাঁকুড়া, নদীয়া, কলকাতা, বর্ধমান, পুরুলিয়া, বীরভূম জেলার বেশীরভাগ সাওতাল ভাষাভাষী ভাইবোনেরা এই অলচিকি সমর্থনে জেলা ম্যাজিষ্ট্রেট ও মুখ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করেছেন। আমরা আদিমী অধিবাসী, আমাদের নিজস্ব হরফ না থাকার জন্য আমাদের সাহিত্য নাই। যে জাতির সাহিত্য নাই তাঁর সামাজিক আচার আচরণ, ধর্ম কৃষ্টি, কালচারের সুযোগ কোথায়? সাহিত্য জাতিকে বড় করে সমাজে মানুষ হিসাবে স্থান দেয়। বড় দুঃখের কথা কত হিন্দু রাজত্ব চলে গেল, কত মুসলিম রাজত্ব চলে গেল, ইংরেজ চলে গেল। বর্তমান সরকারও এই ভাষা ব্যাপারে আদৌ ভাবছেন না। তাই সাওতাল যে একটা মানুষ বা একটা জাতি তার কোন ইতিহাসই প্রায় নেই।

আর দেরী না করে সাঁওতালদের মূলতঃ যে দাবী ভাষা ও হরফ---মঞ্জুরের ব্যবস্থা করুণ। মন্ত্রিমহাশয় শিক্ষাক্ষেত্রে বিভিন্ন উন্নয়ন ক্ষেত্রে এই হাউসে ব্যয় বরাদ্দ দাবী রাখছেন। আমরা নিশ্চয় এই দাবীকে সমর্থন করব। কিন্তু এই প্রসংগে এটাও আমার দাবী---আমাদের জন্য যে টাকা ব্যয় করা হয় তা কি ঠিক ঠিক ভাবে খরচ হয়? আমি জানি মেদিনীপুর জেলার কয়েকটি কুয়া ঘর ও চাষের জন্য বলদ দেওয়া হয়েছে। যে ঘরের ব্যবস্থা করা হয়েছে তা সংখ্যায় ৫৫-এর জায়গায় ৩০০ হয়েছে। কিন্তু বসবাসের উপযোগী নয়। যে কুয়া পানীয় জলের জন্য করা হয়েছে---গ্রীষ্মকালে জল থাকে না, যে গরু দেওয়া হয়েছে জোড়া বলদের মধ্যে একটার উচ্চতা তিন ফুট হলে আর একটি ৪॥ ফুট। এক কথায় বলতে গেলে কোন বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নেই। সরকারকে টাকা খরচ করতে হয় তাই করছেন। কি কি উপায়ে টাকা ব্যয় করলে প্রকৃত আদিবাসীর

* The member spoke in Santhali language and the speech was translated into Bengali.

কল্যাণ হবে এমন কোন সুস্পষ্ট নির্দেশ নেই। তাই সরকার বাহাদুর টাকা খরচ করা সত্বেও আমাদের উন্নতি নাই। বাজেট বরাদ্দে দেখলাম ট্রেনিং ফেসিলিটিস ও ফাইন্যান-সিয়্যাল এ্যাসিসটেন্স ইত্যাদি ইত্যাদি করার জন্য অনেক টাকা রাখা হয়েছে। আমি মেদিনীপুরের লোক জানি না কতজন আজ পর্যন্ত এই সুযোগ পেয়েছেন। আদিবাসীর কৃষিকাজ ও দিন মজুরী করে সংসার চালায়। বর্তমান সরকার ভূমিহীনের জন্য সরকারী খাস জমি বণ্টনের ব্যবস্থা করেছেন। অতি সুন্দর কথা আদিবাসী কৃষক ভূমি পেয়েছেন। কিন্তু ভূমি পেলে কি হবে। সার, বীজ, ঋণ ইত্যাদির অভাবে বড় কৃষকের নিকট বণ্টিত জমি বন্দক দিচ্ছে যে ভূমিহীন সেই ভূমিহীন এই বলে। এভাবে আদিবাসীদের কল্যাণ সাধন করা যাবে না। জমি দেওয়ার সঙ্গে সঙ্গে কৃষির সরঞ্জাম যেমন---কৃষকের জন্য বলদ, সার, ইরিগেসন ব্যবস্থা, বীজ, লাঙ্গল ইত্যাদি সাহায্য দিতে হবে। এই সব ব্যবস্থার জন্য জেলাতে ও ব্লকে একটি করে আদিবাসী উন্নয়ন পর্ষদ গঠন করা দরকার। রেডিও সেন্টার---আমাদের সঙ্গীত চর্চার সুযোগ রেডিওর মাধ্যমে দেবেন। আমি মন্ত্রী মহাশয়ের এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করি। আমরা রেডিওর মাধ্যমে সঙ্গীত কলা পরিবেশনের চেষ্টা করব। সাহিত্য ধর্ম ও সামাজিক ন্যায় নিষ্ঠার দিক আলোচনা করব। সরকারী সাহায্যে আমাদের অগ্রগতির বিভিন্ন দিক আলোচনা করব। যাতে গ্রাম বাংলার সমস্ত আদিবাসী বুঝতে পারেন যে আমাদেরও স্থান আছে। জাতি হিসাবে আমাদের নিজস্ব কৃষ্টি রয়েছে। চাকরী---সরকারী অফিসে, শিক্ষা প্রতিষ্ঠানে আমাদের জন্য সংরক্ষিত আসন রাখা হয়েছে কিন্তু একটু তলিয়ে দেখলে দেখা যাবে তুলনামূলকভাবে আমরা এই সুযোগ থেকে বঞ্চিত প্রায়। আমি আমার নিজস্ব অভিজ্ঞতা থেকে এ কথা বলছি। প্রাইমারী বিদ্যালয়ে শিক্ষকতার কাজে খুব কম ট্রাইবেল প্রার্থীদের চাকরী দেওয়া হয়েছে। স্কুল ফাইন্যাল হায়ার সেকেণ্ডারী পাশ করা সাঁওতাল ভূমিজ প্রার্থীদের প্যানেল করা হয় নাই এটা কি বলব যে, আদিবাসীদের চাকরী ক্ষেত্রে সুযোগ দেওয়া হচ্ছে? যতই হোক অনেক কথা ও প্রস্তাব রাখলাম মন্ত্রীসভা আমার এই বক্তব্যের বিচার বিবেচনা করবেন। এই সব কথা বলে মন্ত্রী মহাশয় আদিবাসী কল্যাণ খাতে কি ব্যয় বরাদ্দ রেখেছেন তাকে আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : May I request you to give a translated copy of your speech as it will form part of the proceedings.

**Shrimati Ila Mitra** : স্যার, এদের proceedings কি করে record করা হবে?

**Mr. Speaker** : The member will give a translated copy of his speech and then it will be recorded.

**Shri Rup Singh Majhi** :

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী রেখেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় সদস্য বুধন চুড়ু যে বক্তব্য রেখেছেন তার পরিপ্রেক্ষিতে আমি সবপ্রথমে বলতে চাই যে, সাঁওতাল এবং হরিজন আদিবাসীরা আজ দীর্ঘ ২৬ বছর সরকারী উন্নয়ন পরিকল্পনার মধ্যে থাকলেও সেই উন্নয়ন পরিকল্পনাগুলি রূপায়িত হয়নি এবং তারজন্য একমাত্র দায়ী হচ্ছেন ভারপ্রাপ্ত বিভাগীয় কর্মচারীরা মাননীয় স্পীকার মহাশয়, তাই আমি বলব, যে সমস্ত এজেন্সীর মাধ্যমে কাজ করা হয় তা বাতিল করে যেন সরাসরি কাজগুলি রূপায়ন করার চেষ্টা করা হয়। প্রত্যেকটি ডিষ্ট্রিক্টে, প্রত্যেকটি প্ল্যানিং ডিভিসানে একজিকিউটিভ কমিটি, এডভাইসারী কমিটি গঠন করে তার মাধ্যমে পরিকল্পনাগুলি বাস্তবে রূপায়ন করুন। স্যার, আমরা রিফিউজিদের কথা বলে চোখের জল ফেলি কিন্তু স্যার, যারা পশ্চিমবাংলার চিরদিনের বাসিন্দা, সেই সমস্ত সাঁওতাল এবং হরিজন তারা আজও রিফিউজি হয়েই রইলেন, তাদের কথা কেউ ভাবে না, তাদের জন্য কেউ চোখের জল ফেলেনা। তাই আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ করবো, প্রত্যেকটি ডিষ্ট্রিক্টে রেসিডেনসিয়াল স্কুল করুন এবং আশ্রম হোষ্টেল

করার ব্যবস্থা করুন। তা ছাড়া স্যার, ল্যাঙ্গুয়েজ কমিটির কথা আমি বারবার উল্লেখ করেছি। ভাষা হিসাবে এবং শ্রেণী হিসাবে এত সংখ্যাগরিষ্ঠতা থাকা সত্ত্বেও ভারত সরকার এ দাবী স্বীকার করেন নি, আজ পর্যন্ত সাঁওতালি ভাষা স্বীকৃত হয়নি। আজ স্যার, অত্যন্ত দুঃখ এবং ক্ষোভের সঙ্গে জানাচ্ছি যে গত বৎসর ল্যাঙ্গুয়েজ কমিটি গঠিত হওয়া সত্ত্বেও এখনও পর্যন্ত তা ফাইলে বন্দী হয়ে পড়ে আছে। আমি আজ জানতে চাই সেটা কেন রূপায়িত হচ্ছে না? স্যার, ইন দি ইয়ার ১৯৫৬ ল্যাঙ্গুয়েজ কমিটি গঠিত হয়েছিল এবং তারপর যুক্তফ্রন্টের আমলে সেই ল্যাঙ্গুয়েজ কমিটিকে একজিকিউট করার চেষ্টা হয়েছিল কিন্তু কিছুই হয়নি, আমাদের বর্তমান সরকারও কি এই ভাবে ৫ বছর কাটিয়ে দেবেন ভাষাকে স্বীকৃতি না দিয়ে? স্যার, গত বৎসর ফ্রেব্রুয়ারী থেকে আমাদের বর্তমান সরকার বিভিন্ন জায়গায় রিজারভেসানের ক্ষেত্রে শিডিউল্ড কাষ্ট এবং ট্রাইব্‌সদের কথা উল্লেখ করেছেন কিন্তু সেই নিয়ম যথাযথভাবে মানা হচ্ছে কিনা বা সেটা ঠিকমত প্রতিপালন হচ্ছে কিনা সেদিকে বোধহয় সুনজর পড়েনি। তাই আমি অনুরোধ করবো, প্রমোশনের ক্ষেত্রে এবং স্টেট লেভেল সার্ভিসের ক্ষেত্রে এখনও পর্যন্ত যে সুযোগ দেওয়া হয়নি সেটা যেন দেওয়া হয়।

[2-10 – 2-20 p.m.]

**Shri Joyram Saren :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেও বলেছি এবং আজকেও বলছি এই হাউসে যে আমাদের স্পীচের আমাদের ভাষায় যেন টেপ রেকর্ডারে ওঠে। আমরা আমাদের মাতৃ-- ভাষায় বলবো। আমরা এখানে দেশের বিভিন্ন ভাষাভাষীর প্রতিনিধি হয়ে আসি। কাজেই আমাদের বিভিন্ন মাতৃভাষার মর্যাদা নিশ্চয়ই দেবেন। আমার সাথী বুধন টুডু বলেছেন এবং আমিও আমার মাতৃভাষায় বলবো এবং আমার বক্তৃতা যেন আমাদের ভাষায় লেখা হয় সেজন্য আপনার কাছে দাবী করছি।

*মাননীয় প্রিয় ভাইরা, উপস্থিত সমস্ত ভাইরা,

আমরা এত নীচে আছি, সরকার বহুদিন থেকে চেষ্টা করছেন যেন অনুন্নত জাতিরা উন্নত জাতিদের সঙ্গে হাত মিলিয়ে একসঙ্গে চলতে পারে। কিন্তু আজ ২৫ বৎসর থেকে ২৬ বৎসর পার হল, আমরা আদিবাসীরা, তফসিল শ্রেণীর লোকেরা, যেমন নীচে, তেমনি নীচে আছি। মন্ত্রীমহাশয় আমাদের বাজেট অধিবেশনে এনেছেন। এই বাজেটে আমি সন্তুষ্ট নই। বাজেটে আরো বেশি টাকা বাড়ানো উচিত ছিল। তাই ভাইরা, আমরা যে এত বড় সাওতাল জাতি এবং আমাদের ভাষার মর্যাদা আছে এবং অন্যান্যরা আমাদের ছিন্ন-ভিন্নভাবে রাখবার চেষ্টা করছে। কেউ কেউ বলছে যে অল্ হরফে, কেউ কেউ বলছে যে রোমান হরফে, আবার কেউ কেউ বলছে যে বাংলা হরফই থাকুক; কিন্তু কেন একটি ভাষা সরকারী নির্দেশে গবেষণার চেষ্টা চলবে, এ ভাষার সঙ্গে মর্য্যাদা জড়িত আছে; একটা এত বড় জাতি এবং আমাদের মাতৃভাষা আলাদা, আচার-ব্যবহার আলাদা বিয়ে-সাজনা আলাদা এবং নীতিগতভাবে মর্য্যাদা দেওয়া উচিত, এই আমাদের মাতৃভাষা স্পীকারের মাধ্যমে এবং তিনি জানুন এত বড় ভাষা....

**Mr. Speaker :** আপনি বলে যান।

**Shri Joyram Soren :**

প্রিয় ভাইরা, সেইজন্য স্পীকারের কাছে আমাদের ভাই বলেছেন, আমিও বলছি, আমাদের খাবার-দাবার নেই, জমি-জায়গা নেই, আমাদের পূর্ব-পুরুষরা সাপের সঙ্গে, বাঘের সঙ্গে, ভাল্লুকের সঙ্গে লড়াই করে জমি-জায়গা তৈরী করেছেন। এখন আমরাই হয়েছি ভূমিহীন কিংবা ভাগ-চাষী কিংবা কোর্ফা চাষী, এই হচ্ছে অবস্থা। এ সরকারও জানে স্পীকারও

* The member spoke in Santhali language and the speech was translated into Bengali.

জানেন, মন্ত্রীমহাশয়ও জানেন। কিন্তু সেই তেলা মাথায় তেল দেওয়া হচ্ছে, অর্থাৎ যাদের এক-দু বিঘা জমি আছে, ছেলেকে বোডিংএ রাখতে পারে, বই কিনবার টাকা পেতে পারে, তারাই সরকার থেকে সুযোগ পাচ্ছে, আমরা যারা নীচে আছি যারা দিনে একবার খায়, সব সময় কাজের ওপর নির্ভর করতে হয়, পরিশ্রম করা ছাড়া অন্য কোন পথ নেই, তাদের জন্য আজ পর্যন্ত কোন ব্যবস্থা হচ্ছে না। তাই, এই হাউসে আমরা স্পীকারের মাধ্যমে দাবি করছি, যেন আমরা ঐ সমস্ত গরীব লোকদের ভাল করতে পারি, মঙ্গল করতে পারি। ডাঃ গোপালদাস নাগ বলেছেন অর্থাৎ শ্রমমন্ত্রী কেন ৪০ হাজার লোককে এক করলেন, আদিবাসী কি তেমন নেই? আমি বলি, বি, এ, পাশ আদিবাসী ছেলে আদিবাসী সমাজে বহু আছে, মেট্রিক পাশ ছেলে আছে, এত বড় মেদিনীপুর জেলায় শিক্ষা কমিটি বলেছে, কিন্তু সেখানে আদিবাসীদের মধ্যে এম, এল, এ-রা আছেন, একজনকেও রাখা হয় নাই, এরকম প্রত্যেক জেলাতেই আমাদের আদিবাসীদের জন্য বলা হয়, কিন্তু আদিবাসীদের কল্যাণের জন্য বিশেষ চেষ্টা করা হয় না, এ হলে আমরা কখনও উন্নতি করতে পারব না। এজন্য আমরা সবাই আমাদের মাতৃভাষা, আর একটি কথা অর্থাৎ যে সমস্ত আদিবাসী এলাকায় হাসপাতাল হয়েছে সে সমস্ত জায়গায় ডাক্তার যাচ্ছে না। যেমন আমি বলি, মেদিনীপুর জেলায় বিনপুর থানা, লালগড়, রামগড় রঘুনাথপুর, এ সমস্ত জায়গায় যেহেতু সিডিউল্ড কাস্টস্, সিডিউল্ড ট্রাইবস্ আছে, তারা বিনা চিকিৎসায় মারা গেলেও কোন আপত্তি নেই। এই সরকার এজন্যই দৃষ্টি আকর্ষণ করছে ঐ সমস্ত জায়গায় হাসপাতালে লোক তাড়াতাড়ি যায়, ঔষধপত্র নিয়ে যায়। দ্বিতীয়তঃ রাস্তাঘাট। কেন আদিবাসী এলাকাগুলিতে আজ পর্যন্ত রাস্তাঘাট হয়নি? ঝাড়গ্রাম মহকুমাতে চারদিক থেকে রাস্তা এসেছে, কিন্তু যেহেতু সিডিউল্ড কাস্টস্, সিডিউল্ড ট্রাইবস্ লোক বেশি বাস করে তারা মটরগাড়িতে উঠে না হেঁটে যাওয়া আসা করে, হাঁটবার পথও তাদের জন্য তৈরী হয়নি। তাই, স্পীকারের মাধ্যমে আমরা এই হাউসে দাবি জানাচ্ছি আমাদের উন্নতির জন্য, মঙ্গলের জন্য। আমাদের কল্যাণের জন্য যেমন আরো টাকা বরাদ্দ করা হয় এবং কেন্দ্র থেকে টাকা আসে, রাজ্যসরকার টাকা দেন। আবার আমরা দেখি, কাপড়-চোপড়ের অভাবে মেয়েরা বাইরে বেরুতে পারেনা আর কাপড়-চোপড়ের জন্য একটা লজ্জা আছে। কেন? আমরা তো বসে থাকার জন্য চাইছি না, কোন সরকারী অফিসে আমরা কাজ করিনা, আমাদের দুঃখ করার কোন কারণ নেই, কারণ আমরা মাটি কাটি, জঙ্গল কাটি, আমাদের শক্তি আছে, আমরা কাজ করতে পারি, কাজ করব আর খাব। সরকার কেন আমাদের কাজ দিবে না? তাই, আমরা যারা নীচে আছি তাদের উন্নতির জন্য সরকার যেন ব্যবস্থা গ্রহণ করেন, এই দাবি জানিয়েই আমি আমার বক্তব্য শেষ করলাম। এই থাক।

**Shri Gour Chandra Lohar :**

মাননীয় স্পীকার স্যার, তপশীলী ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজকে যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, তাকে আমি সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই খাতে ৩ কোটি ৯১ লক্ষ ৫ হাজার টাকা মঞ্জুর করার জন্য দাবী পেশ করা হয়েছে। মিস্টার স্পীকার স্যার, তপশীলী ও উপজাতি সম্প্রদায়ের সংখ্যা পশ্চিমবাংলায় ২৬ পার্সেন্ট। যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করা হয়েছে তাতে মাথাপিছু চার টাকারও কম দাঁড়াচ্ছে। কাজে কাজেই এদের ডেভলপমেন্টের জন্য, এদের জীবনযাত্রার মান উন্নয়নের জন্য যে খরচ ধরা হয়েছে তাতে কি রকম উন্নয়ন হবে তা সহজেই অনুমেয়। আমি বলতে চাইছি না যে সরকার এই জাতির জন্য কিছু করেননি, এই জাতির জন্য সরকার অনেক কিছু করেছেন। যেমন গৃহহীনদের জন্য গৃহ নির্মাণের প্রজেক্ট আছে, পানীয় জলের জন্য কূপ খনন করা হয়েছে, ব্যবহারের জন্য এবং জলসেচের জন্য পুকুর খনন করা হয়েছে, ভূমিহীনদের ভূমি দেবার ব্যবস্থা করা হয়েছে, তাঁরা চিল্‌ড্রেন ফিডিং সেন্টার করেছেন—অলরাউণ্ড ডেভলপমেন্ট প্রোগ্রাম করেছেন এবং শিক্ষার জন্য প্রি এ্যাণ্ড পাস্ট ম্যাট্রিক স্কলারশিপের ব্যবস্থা করেছেন, ট্রাইব্যাল হোস্টেল টু প্রাইমারী স্কুল করেছেন, বুক

গ্রান্টের ব্যবস্থা করেছেন, আশ্রম স্কীম করেছেন, এবং চাকরীর ক্ষেত্রে রিজার্ভেশন এবং প্রমোশনের ব্যবস্থা করেছেন,

Arrangement for training for I. A. S. and W. B. C. S. examination.

প্রমোশনের ব্যবস্থা করেছেন

Fifteen per cent for Scheduled Caste and five per cent for Scheduled Tribes.

সিডিউল্ড কাস্ট এবং ট্রাইব্‌সদের জন্য এত সব স্কীম, এত সব ডেভলপ্‌মেন্ট-এর কথা এবং প্ল্যান এ্যাণ্ড প্রোগ্রাম থাকা সত্ত্বেও আজকে এই জাতির উন্নতি হচ্ছে না কেন? এর কারণ, আমরা দেখতে পাই এই সব জাতির লোকেরা গ্রাম থেকে গ্রামান্তরে, জেলা থেকে জেলান্তরে তাদের রুজি রোজগারের জন্য যেতে হয়, আজকে এই সব প্ল্যান এ্যাণ্ড প্রোগ্রাম যদি ঠিক ভাবে একজিকিউশন হত তাহলে এই ২৬ বছরে আমরা অনেক কিছু দেখতে পেতাম। এই সব স্কীমে অনেক কিছু ডিফেক্ট আছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন এই হস্টেল গ্রান্ট দেওয়া হয় ৩০।৪০ টাকা, এবার অবশ্য বাড়িয়ে ৪৫ টাকা করা হয়েছে। এই ৪৫ টাকায় হস্টেল খরচা চালানো একজন আদিবাসী, উপজাতি ছাত্রের পক্ষে কিছুতেই সম্ভব নয় কারণ এই সম্প্রদায় অত্যন্ত গরীব লোক এবং এই গ্রান্টের উপরও হয়তো তাকে নিজে থেকে ৫০ টাকা খরচ করতে হবে, যদি সে তা করতে পারে তবেই সে হস্টেলে থাকতে পারে। কিন্তু এদের মধ্যে কাদের কত টাকা আছে যে তারা এই অর্থ ব্যয় করতে পারে এবং এই সব সাহায্য গ্রহণ করতে পারে।

[2-20--2-30 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, হোস্টেল স্কীমগুলিকে আশ্রম হোস্টেল করা দরকার। এতে অনেক ডিফেক্ট আছে, বিশেষ করে তাদের বই দেওয়ার কোন ব্যবস্থা নেই। সেইজন্য আমি বলব যে এই আশ্রম হোস্টেল শুধু ক্লাশ ফাইভ থেকে এইট পর্যন্ত নয় হায়ার সেকেণ্ডারী থেকে আরম্ভ করে কলেজ এবং ইউনিভার্সিটি শিক্ষা ব্যবস্থা পর্য্যন্ত এই ব্যবস্থা থাকার প্রয়োজন আছে।

**Shri Dasarathi Saren** :

মাননীয় স্পীকার স্যার, আজকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে অর্থ বরাদ্দ দাবী এনেছেন তার উপর আমি কিছু বলছি। ভারতে যে সমস্ত সমস্যা আছে তারমধ্যে আদিবাসী সমস্যা একটা বিরাট সমস্যা, এই সমস্যার সমাধান ছাড়া দেশে শান্তি আসতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা সত্য যে আমাদের দেশে যারা শোষিত, নিপীড়িত তারা বিরাট আশা করেছিল যে আমাদের বর্তমান নেতৃত্ব অর্থাৎ ইন্দিরাজী এবং আমাদের পশ্চিমবঙ্গের নেতা শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় তাদের আশা মেটাতে পারবেন। কিন্তু দুঃখের বিষয় আজকে যে ব্যয়-বরাদ্দ পেশ করা হচ্ছে তাতে যে অর্থ বরাদ্দ ধরা হয়েছে তা আদি-বাসীদের সমস্যার সমাধানের পক্ষে খুবই সামান্য। আজকে আদিবাসীদের সকল সমস্যার মধ্যে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে শিক্ষা সমস্যা, এই বিষয়ে যে টাকা রাখা হয়েছে এর দ্বিগুণ টাকা বরাদ্দ করা হলেও এই সমস্যার সমাধান হতে পারবে না। আদিবাসী ছেলেদের জন্য স্টাইপেণ্ড-এর যে ব্যবস্থা করা হয়েছে বুক গ্রান্ট ইত্যাদি বিভিন্ন খাতে যে সমস্ত টাকা বরাদ্দ করা হয়েছে তাতে বলা হচ্ছে যে প্রয়োজনীয় পরিমাণে আমরা দিতে পারিনি, যার ফলে আদিবাসী ছেলেদের শিক্ষা অগ্রসর হচ্ছে না। আজ পর্যান্ত হাজার হাজার আদিবাসী গ্রামে এখন পর্য্যন্ত প্রাইমারী শিক্ষার কোন ব্যবস্থা করা হয়নি। শুধু পশ্চিম-বঙ্গের এক একটি জেলাতে শত শত গ্রামে প্রাইমারী স্কুল পর্য্যন্ত করা হয়নি। এই বিষয়ে আদিবাসী ভাইরা বার বার শিক্ষা বিভাগের কাছে এবং আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করা সত্ত্বেও এই বিষয়ে কিছু করা হয়নি। যাই হোক মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে আপনার মাধ্যমে এই সমস্ত কথা আমাদের এই বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি যে তিনি এই বিষয়গুলি সম্বন্ধে একটু নজর দেবেন। আমাদের এই আদিবাসীদের কল্যাণের জন্য যে সমস্ত অর্থ মঞ্জুর করা হয় সেগুলি কিভাবে

ব্যয় হয় তা আমরা কিছুই বুঝতে পারিনা, কারণ আমরা এই বিষয়ে কিছুই সেরকম একটা উপকার পাইনা। এই বিষয়ে আমার একজন আই. এ. এস. অফিসারের সঙ্গে কথা হচ্ছিল, তখন তিনি হঠাৎ বলে বসলেন যে সবই সরকার জানেন। কলসীতে যদি ফুটো থাকে আর সে কলসীতে যদি জল ঢালা হয় তাহলে সে কলসী কোনদিনই পূর্ণ হবে না। তাই আমি দুঃখের সঙ্গে বলছি এ ক্ষেত্রেও যা ঢালা হচ্ছে তা কোথায় যাচ্ছে? এটা আজকে লক্ষ্য করুন, তা নাহলে এই সমস্যার কোনদিনই সমাধান করতে পারবেন না। এই সমস্যার সমাধানের অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sarat Chandra Das :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে ২।১টি কথা বলতে চাই। আমি তার সঙ্গে একমত যে যুগযুগান্তর ধরে একটা নিপীড়িত জাতির উত্থান এই সীমিত অর্থ নিয়ে এগিয়ে যাওয়া একটা বিরাট সমস্যা। কিন্তু এতদিন ধরে এতটাকা খরচ করে আমরা কতটা অগ্রসর হয়েছি সেটা আজ পরীক্ষা করার প্রয়োজন আছে। আমরা পার্লামেন্টারী পার্টির সদস্য হিসেবে বিভিন্ন জায়গায় গিয়ে সবচেয়ে নিপিড়ীত সেই সুইপার শ্রেণীর অবস্থা পর্যবেক্ষণ করে আমাদের যা অভিজ্ঞতা হয়েছে সে সম্বন্ধে বলব। একটা দুঃখের কথা বলব যে বিভিন্ন ব্যয় বরাদ্দ নীচুতলার মানুষের জন্য ইলা মিত্র ও হরশঙ্করবাবুর অশ্রুধারা ঝরে, কিন্তু সে জিনিষ সিডিউল কাস্ট শ্রেণীর জন্য ধরে না। তার প্রমাণ তাদের কাট মোশান কোন নেই, এরজন্য আমরা লজ্জিত। সুইপার কলোনীর জন্য ওয়ান-ফোর্থ টাকা মিউনিসিপ্যালিটিকে রাজ্য সরকার এ্যালট করেন। কিন্তু ২।১ টি মিউনিসিপ্যালিটি বাদে বাকী সব মিউনিসিপ্যালিটি এই ওয়ান-ফোর্থ টাকা ডাইভারসান্ করে অন্য খাতে খরচ করেছে। আশ্চর্য্যের বিষয় হচ্ছে সর্বহারার প্রতিভূ সি, পি, এম, যাদের হাতে ১৪ বছর বর্ধমান মিউনিসিপ্যালিটি ছিল তারাও কিন্তু সুইপারদের টাকা অন্য খাতে ডাইভার্ট করতে লজ্জা পান না। তারা সুইপার কলোনী করবেন বলে টাকা নিয়ে সেই টাকা অন্য খাতে ডাইভার্ট করে খরচ করেছেন। এইজন্যই আমরা সুইপারদের জন্য বাড়ী তৈরী করতে পারিনি। এটা একটা ডিপার্টমেন্টের পক্ষে কলঙ্ক। এই ডিপার্টমেন্ট থেকে কোন মাস্টার প্ল্যান তৈরী করেননি কেন আমরা সেটা জানার চেষ্টা করব। শরণার্থীরা যখন এলেন তখন তাদের জন্য চোখের জল ফেললেন বাংলাদেশের লোকদের জন্যও তাই। ১৯৭১ সালে বন্যাপীড়িত লোকেরা বেলুড় থেকে ব্যাণ্ডেল স্টেশন পর্য্যন্ত ৩ বছর ধরে ভিক্ষা করে যাচ্ছে। তাদের সম্বন্ধে আমি এই হাউস-এ ৩ বার মেনশন করেছি। কিন্তু এই ডিপার্টমেন্ট থেকে এই লোকগুলির অবস্থা দেখা হল। আমরা একদিকে যেখানে সমাজবাদ প্রতিষ্ঠা করার চেষ্টা করছি, অন্যদিকে সেখানে বেলুড় থেকে ব্যাণ্ডেল পর্য্যন্ত সব রেলওয়ে স্টেশনে যারা আছে তাদের জন্য কোন ব্যবস্থা করা হলনা। আমি আপনার মাধ্যমে কল্যাণমন্ত্রী মহাশয়কে আবেদন করছি এ সম্বন্ধে একটা পর্যবেক্ষণ করা উচিৎ।

**Shri Kamala Kanta Hembram :**

মাননীয় স্পীকার মহোদয়,

আমিও সাঁওতালী ভাষা জানি এবং সাঁওতাল শ্রেণীর। সবাই বোঝার জন্য সাঁওতালীতে বলছি না আমি বাংলায় বলছি।

[2-30—2-40 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আজকে মন্ত্রী মহাশয় আদিবাসী এবং তপশীলী সম্প্রদায়ের কল্যাণের জন্য যে ব্যয়-বরাদ্দ উৎথাপন করেছেন আমি তাকে সমর্থন করবার জন্য দাঁড়িয়েছি। আমি আমার পূর্ববর্তী বক্তাকে অনুসরণ করে বলতে চাই পশ্চিমবাংলায় আদিবাসিদের মধ্যে সাঁওতালের সংখ্যা হচ্ছে প্রায় ১৬ লক্ষ। কিন্তু বড়ই দুঃখের কথা এখনও পর্যন্ত সরকার এই সাঁওতালদের ভাষাকে স্বীকৃতি দিলেন না। আপনারা জানেন

আদিবাসিদের অনেক ছেলে এখন লেখাপড়া শিখেছে এবং যতদিন যাচ্ছে ততই আদিবাসিদের চেতনা শক্তি বেড়ে চলেছে। তাই আজকে তাদের দাবী তাদের নিজেদের ভাষাকে স্বীকৃতি দেওয়া হোক। বহুদিন ধরে এই ভাষা চলে আসছে কিন্তু এই ভাষায় বিশেষ কোন বই লেখা হয়নি। ১৯৫৮ সালে আমি ট্রাইবাল ল্যাংগোয়েজ কমিশনের একজন মেম্বার ছিলাম। কিভাবে মাতৃভাষার মাধ্যমে আদিবাসিদের প্রাইমারী শিক্ষা দেওয়া হবে সে সম্বন্ধে খোঁজখবর নেবার জন্য আমরা সারা পশ্চিমবাংলার আদিবাসী অঞ্চল সফর করেছিলাম। তখন আমরা লক্ষ্য করেছিলাম সাঁওতালরা চায় তাদের সন্তানসন্ততিকে সাঁওতালী ভাষার মাধ্যমে প্রাথমিক শিক্ষা দেওয়া হোক। কিন্তু তখনও পর্যন্ত কোন স্ক্রিপ্ট সাঁওতালী ভাষায় দেখতে পাইনি। ২/১ জায়গায় দেখেছি রোমান অক্ষরে লেখা বই বেরিয়েছে। কিন্তু এখন দেখছি সাঁওতালী ভাষার ১৮টি স্ক্রিপ্ট বেরিয়েছে এবং তার-মধ্যে "অলচিকি" বলে যে স্ক্রিপ্ট আছে সেটা সাঁওতালদের মধ্যে জনপ্রিয়তা অর্জন করছে এবং কিছু কিছু বইও এই "অলচিকি"-তে বেরিয়েছে এবং সেইসব বই আদিবাসিদের মধ্যে উৎসাহের সঞ্চার করছে। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে অতি সত্বর যেন এই সাঁওতালী ভাষাকে স্বীকৃতি দেওয়া হয়।

**Shri Patrash Hembram** :

মাননীয় স্পীকার মহাশয়, বর্তমানে যে ব্যয়-বরাদ্দ এসেছে তাকে স্বাগত জানিয়ে আমি বলতে চাই যে, বর্তমান সরকার আমাদের আদিবাসী ভাষায় লেখাপড়ার সুযোগ না দেওয়ায় আমাকে বাধ্য হয়ে বাংলাতে বলতে হচ্ছে। আমরা এতদিন ধরে চেষ্টা করে যাওয়া সত্বেও এই ভাষার স্বীকৃতি আমরা পাইনি। যাহোক, আদিবাসী সম্প্রদায়ের শতকরা ৯৯জনই বর্গাদার এবং দিন মজুর। এই বর্গাদাররা চাষবাস করে কতটা লাভবান হয় সেটা আপনি সহজেই জানেন। আজকে এই বাজেট বরাদ্দের মাধ্যমে আমি কয়েকটি পয়েন্ট তুলে ধরছি। স্যার, এই আদিবাসী সম্প্রদায়ের লোকেরা খুব সৎ প্রকৃতির লোক এবং নানা বিপদের মধ্যেও তারা কোন অন্যায় পথ বেছে নেয় না। এই সমস্ত আদিবাসী লোকদের আমরা ব্যবহার করতে পারি, কিন্তু দেখেছি তাদের কোনরকম সুযোগ-সুবিধা দেওয়া হয় না। আজকে মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এনেছেন তাতে দেখছি তাদের ছেলেমেয়েদের লেখাপড়ার জন্য কিছু টাকা বাড়ান হয়েছে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে বর্তমান এই দ্রব্যমূল্য বৃদ্ধির দিনে ৩০ থেকে ৩৫/৪০ টাকা স্টাইপেন্ড দিয়ে একটা ছেলের সারা মাস চলতে পারে কিনা সেটা আপনারা বিবেচনা করুন। তারপর ভারত সরকারের কাছ থেকে যে সমস্ত স্কুল স্যাংসন পেয়েছে তাতে বহু লোক কাজ করছে কিন্তু দুঃখের বিষয় সেখানে এই সমস্ত আদিবাসী ছেলেরা কাজ পাচ্ছে না। তাই আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি তিনি যেন ভারত সরকারের কাছে জানান যাতে এই সমস্ত স্কুলে তারা কাজ পায়। আমাদের প্রত্যেকটি জেলায় যে ট্রাইব্যাল ডিপার্টমেন্ট খুলেছে তাদের মাধ্যমে আমরা কোন কাজ পাচ্ছি না এবং দেখছি নানারকম প্রতারণা চলেছে। আমি আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এইদিকে দৃষ্টি দেবেন। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40—2-50 p.m.]

**Shri Prem Oraon**

*মাননীয় অধ্যক্ষ মহাশয়, আদিবাসী এবং তপশীলী সম্প্রদায় সম্পর্কে যে বিল আনা হলো তাকে আমি সমর্থন জানাচ্ছি। আজকে মাননীয় স্পীকার মহাশয় যখন আমাদের আদিবাসী ভাষায় বক্তব্য রাখার অনুমতি দিয়েছেন তখন আমি আমাদের যে কয়েক রকম ভাষা আছে সেই ভাষায় আমি আমার বক্তব্য রাখব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সম্প্রদায়কে আরো উন্নত করবার জন্যে আমি সরকারের কাছে আবেদন করছি। আমরা সমস্ত ব্যাপারে অন্য সম্প্রদায় থেকে একটু আলাদা। আমাদের আচার, ব্যবহার, রীতিনীতি,

* The member spoke in Oraon language. The speech was translated into Bengali.

চাল-চলন, সামাজিক জীবন-যাপন সম্পূর্ণ আলাদা। এদিকে সরকারকে একটু নজর দিতে অনুরোধ করছি। এই অনুন্নত সম্প্রদায়কে যদি উন্নতি করতে পারেন তবে তারা সেই অন্ধকার থেকে আলোতে আসতে পারবে।

**Mr. Speaker :**

আপনার বক্তব্যের ট্রানসলেসান কপি আমার কাছে জমা দেবেন।

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রিমহাশয় এই যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করছি অত্যন্ত বেদনার সঙ্গে। বেদনার সঙ্গে এই কারণে যে বাজেটের মধ্যে ১ কোটি ১০ লক্ষ টাকা ধরা হয়েছে, এখন এই প্রশ্ন যে এই বাজেটের মধ্যে দিয়ে গ্রামবাংলার যে কোটি কোটি মানুষ, তপশীল জাতি এবং উপজাতি সম্প্রদায়ভুক্ত, যাদের ঘরের চালে খড় নেই, যারা গ্রাম থেকে বাইরে একটা ছোট পাড়ার মধ্যে বাস করে, যারা উদয়-অস্ত পরের জমিতে চাষ করে, কাজ করে নুনভাত যোগাড় করতে পারেনা এই বাজেটের মাধ্যমে তাদের কি কল্যাণ হবে সেটাই জানতে ইচ্ছা করি, সেটাই জানতে চাই। নির্বাচনের সময় প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল গরীবি হটান হবে, তারপর এই সরকার প্রতিষ্ঠিত হয়েছে, দীর্ঘ দুটি বৎসর অতিক্রান্ত হল এই সরকারের মাধ্যমেতে এই গ্রামের তপশীলী সম্প্রদায়-ভুক্ত ঐ সাঁওতাল ভাই, বাগদী ভাই, দুলে ভাই, তাদের অবস্থার কি উন্নতি হয়েছে নিশ্চয়ই আমরা সেটা জানতে চাই। সেই সঙ্গে সঙ্গে বলবো যে বাজেট আজকে পেশ করা হয়েছে সেই বাজেটের মাধ্যমে কলকাতায় ছাত্রাবাস নির্মাণ করা হবে, কলকাতার উন্নতির কথা বলা হয়েছে এবং মানিকতলায় একটা ফ্ল্যাট নির্মাণের কথা বলা হয়েছে। অত্যন্ত দুঃখের কথা যে ঐ গ্রামের রামা কৈবর্ত, সেই পচা বাগদী, তার কি অবস্থা, তার সামাজিক, তার অর্থনৈতিক কি উন্নতি হয়েছে তা আমরা বুঝতে পারি না। এদের অবস্থা পূর্বে যা ছিল বর্তমান সরকারের আমলে আরো খারাপ হয়েছে সেটা আমরা পরিস্কার বলতে পারি। এই বাজেটে যে ৪ কোটি টাকা ধরা হয়েছে তারমধ্যে দিয়ে যেভাবে তাদের অবস্থার উন্নতি করার চেষ্টা করা হচ্ছে তারমধ্যে দিয়ে আমরা দেখতে পাই এই তপশীল জাতি ও উপজাতিরা, এই সম্প্রদায় দিনের পর দিন অন্য ধর্মে দীক্ষা নিচ্ছে। আমরা জানি কিছুদিন আগে কৃষ্ণনগর ও বর্ধমান জেলার মধ্যে অনেক তপশীল সম্প্রদায় খৃষ্ট ধর্মে দীক্ষিত হয়েছে অভাবের তাড়নায় শুধু দু'বেলা দু'মুঠো পেট ভরে খাওয়ার জন্যে। মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে এই অবস্থার উন্নতি করার জন্য উদার ও সহানুভূতিশীল মন থাকা প্রয়োজন। কিন্তু আমি জিজ্ঞাসা করতে পারি কি এই উদার পরিবেশ সৃষ্টি করবার জন্য এই বাজেটে কোথায় সঙ্গতি রয়েছে? এখানে কোথায়ও সেই পরিবেশ সৃষ্টি করার কথা বলা হয়নি। শুধু নিয়োগ ব্যাপারে সরকারী চাকরীতে যেখানে ১৫ পারসেন্ট ও ৫ পারসেন্ট নেওয়া হচ্ছে আজকে এই বর্ধমান জেলার মধ্যে এবং বিভিন্ন জেলার মধ্যে এবং বিভিন্ন জেলার মধ্যে পশ্চিমবঙ্গের অসংখ্য প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছে এবং সরকারী কর্মচারী নিযুক্ত করা হয়েছে। কিন্তু সংরক্ষণ করার ক্ষেত্রে যে নিয়ম সেই নিয়ম মানা হয়নি, সেখানে ১৫ পারসেন্ট ও ৫ পারসেন্ট কোথায়ও মানা হয়নি। কলকাতার পুলিশের কথা বলি, সার্জেন্টের কথা বলি এবং বিভিন্ন ক্ষেত্রে এই সংরক্ষণের নিয়ম পালন করা হয়নি। এইভাবে কলেজে ভর্তি করার ক্ষেত্রে, বিশ্ববিদ্যালয়ে ভর্তি করার ক্ষেত্রে কর্তৃপক্ষ সেখানে সংরক্ষিত আসনের বিশেষ সুযোগসুবিধা দেয় না। একথা বলতে গিয়ে বলি আজকে প্রশাসনের মধ্যে এই সম্প্রদায়ের মধ্যে থেকে মানুষকে নিযুক্ত করতে হবে। কোথায় কোথায়ও বড় বড় আমলাদের দায়িত্বে যদি এই সম্প্রদায় থেকে নিযুক্ত করা হয় তাহলে তারা তাদের প্রতি সরকারের যে উদার এবং সহানুভূতিশীল মনোভাব তার পরিচয় তারা উপলব্ধি করতে পারবে। যারা সেই সোনার চামচ মুখে দিয়ে জন্ম গ্রহণ করেছে সেই মানুষগুলি আজকে এই বড় বড় স্তরে নিযুক্ত আছে,

চির সুখীজন ভ্রমে কি কখন
ব্যথার বেদন বুঝিতে পারে,

তারা এই গরীবের মর্মব্যথা, এই সম্প্রদায়ের মর্মব্যথা কোনদিনই উপলব্ধি করতে

পারবে না। তাই আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে নিবেদন করবো যাঁরা উচ্চ পদে আসীন আছেন সেখানে যদি ঐ তপশীল সম্প্রদায় থেকে নিয়োগ করেন তাহলে পরে নিশ্চয়ই ভাল ফল পাওয়া যেতে পারে।

**Shri Madhu Sudan Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে মন্ত্রিমহাশয় যে বাজেটের ব্যয়-বরাদ্দ উপস্থিত করেছেন আমি সর্বান্তকরণে তা সমর্থন করছি। সমর্থন করে আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দুটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন চাকরীর ক্ষেত্রে এবং সবরকমের চাকরীর ক্ষেত্রে, ক্লাস ওয়ান, ক্লাস টু, ক্লাস থ্রি এবং ক্লাস ফোর, এই চারটি ক্যাটিগোরিতে নির্দেশ আছে সরকার থেকে যে ১৫ পারসেন্ট রিজার্ভেশন হবে সিডিউল কাস্টের জন্যে আর ৫ পারসেন্ট সিডিউল ট্রাইবের জন্যে। সেখানে এই নির্দেশটা শুধুমাত্র নির্দেশই হয়ে রয়েছে। কোনরকমে এই রিজার্ভেশনটা নমঃ নমঃ করে সারা হয়েছে এতদিন ধরে। এর চিত্র আপনার সামনে তুলে ধরছি। ৩১-৩-৬৯ পর্যন্ত যা হিসাব পাওয়া গিয়েছে—আর পরবর্তী হিসাব এখনো পাওয়া যায়নি, সেই হিসাব অনুসারে, স্যার, দেখা যাচ্ছে ক্লাস ওয়ান ক্যাটিগোরিতে পশ্চিমবঙ্গে ৫,৬৪৪ জন লোক আছে, ১৫ পারসেন্ট রিজার্ভেশনের মধ্যে সিডিউল কাস্ট হল ১২৭ জন। পারসেন্টেজ মেনটেন করা হচ্ছে ২·২৫, আর সিডিউল ট্রাইবের বেলায় মাত্র আছে ৩ জন, পারসেন্টেজ হল, স্যার, ·০০৫। ক্লাস টু ক্যাটিগোরিতে আছেন ৪৩৬৯ রিজার্ভেশন ফিফ্‌টিন পারসেন্ট, তাতে সিডিউল কাস্ট আছেন ১৩৯ জন; পারসেন্টেজে মেনটেইন করেছে ৩·১৮ পারসেন্ট, সিডিউল ট্রাইব মাত্র ২১ জন, পারসেন্টেজ হবে ·০৪৮ পারসেন্ট। ক্লাস থ্রি ক্যাটিগোরিতে ১,৭৮,৭৬৯ জন ফিফ্‌টিন পারসেন্ট রিজার্ভেশন, সিডিউল কাস্ট ৫,৬৭৮ জন, পারসেন্টেজ মেনটেইন করা হচ্ছে ৩·১৮ পারসেন্ট, সিডিউল ট্রাইব আছে ১,৮২৩, তার পারসেন্টেজ হল ১·০২, ক্লাস ফোর-এ আছে ৮৬,০২৫ ফিফ্‌টিন পারসেন্ট রিজার্ভেশন ফর সিডিউল কাস্টস, সিডিউল কাস্টস আছে ১১,৭৬৮ জন, পারসেন্টেজ মেনটেইন্‌ড ১৩·৬৮, সিডিউল ট্রাইব আছে ২·৫৫ জন, পারসেন্টেজ মেনটেইন্‌ড ২·৩৯, অথচ এরজন্য রিজার্ভেশন আছে ৫ পারসেন্ট। আমরা দেখতে পাচ্ছি এই কয় বছরের মধ্যে কোন পরিবর্তন হয়নি, ১৯৬৩ সালের পর বিশেষ করে আর রিক্রুটমেন্ট হয়নি। ১৯৬৯ সালের পর সামান্য রিক্রুটমেন্ট হয়। ১৯৭৩ সালে ক্লাস থ্রি-তে ১১,৩৭০ এবং ক্লাস ফোর ৪,৭৪৩ জন রিক্রুট হয়েছে। সমস্ত হিসাব ধরলে পারসেন্টেজ হয়ত সামান্য হেরফের হবে, কিন্তু প্রয়োজনের তুলনায় অনেক কম। আমি একটা কথা বলতে চাই, মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন নিয়োগ সংখ্যা খুলছেন, সেটা যাতে ভালভাবে খোলা হয়, সেদিকে একটু যেন দৃষ্টি দেন। আমার সময় আর নাই, সবশেষে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Denis Lakra :** Mr. Speaker Sir, with your permission I would like to clarify certain points raised by the honourable member, Shri A. H. Besterwitch. The honourable member does not know that every district has one Welfare Committee for Scheduled Castes and Scheduled Tribes and at the State level we have got one Advisory Board for the Scheduled Castes and one Advisory Council for the Scheduled Tribes. Perhaps he does not know this as he was not a member till September, 1972. Apart from this, we have got two Parlimentary Committees, one for the Scheduled Castes and the other for the Scheduled Tribes. The second point which he has raised that everybody can purchase the land of Scheduled Tribes is not a fact. The rule is if a member of the Scheduled Tribe community wants to sell out his land to a member belonging to non-Scheduled Tribe, he has to get permission and if a person who does not belong to Scheduled Tribe community, wants to purchase a land from a member of the Scheduled Tribes. He has also to seek permission ; but amongst Scheduled Tribes people, no such permissions is needed.

Sir, there are many other members who have raised so many points but almost every one of them has mentioned that the Scheduled Castes and Scheduled Tribes Welfare Department has not done satisfactory work chiefly in the field of education and also in the matters of employment and economic development. The point is that education is a State problem and there are so many other Castes also who are not getting the benefit of primary education and so also the members of the Scheduled Tribes community are not getting the full benefits. But we are making every attempt to spread education mainly where there is concentration of the Scheduled Tribes. Sir, so far as primary education is concerned I could say that we have reached complete achievement but so far as higher education is concerned we still lag behind. Sir, honourable members know that the problems of the Scheduled Castes and Scheduled Tribes are many and varied. May things can be said about their problems. One thing, I should like to mention here is that we have not achieved.

[At this stage the blue light was lit]

Sir, I will take a few minutes. Today the whole problem is lagging interest and sense of dedication among those who are responsible for the implementation of various welfare measures and I could say that if you leave alone............

[At this stage the red light was lit]

Sir, kindly give me a few minutes.

**Mr. Speaker:** Mr. Lakra, kindly take your seat. The Minister, Shri Santosh Roy will reply. Besides, there are only few minutes left for this discussion and, moreover, I understand, division will be claimed.

**Shri Denis Lakra:** Sir, I would appeal to all the members that everybody should co-operate and consider this problem to be a national problem. If we neglect the welfare of the Scheduled Castes and Scheduled Tribes we cannot reach the goal. So everyone should take interest in the welfare of the Scheduled Castes and Scheduled Tribes.

[2-50—3 p.m.]

**Shri Santosh Kumar Roy:**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, সময় নেই। মাননীয় সদস্যরা সমস্যা বহু তুলে ধরেছেন আপনার মাধ্যমে। এর সবগুলির জবাব দেওয়া হয়ত সম্ভব হয়ে উঠবে না। মূলকথা আপনার মাধ্যমে রেখেছিলাম যে সহানুভূতিপূর্ণ দৃষ্টিভঙ্গী থাকলে এই সমাজের সত্যিকার উন্নতি ও উপকার করা সম্ভব। সেই দৃষ্টিভঙ্গী নিয়ে যদি আমরা সবাই মিলে চেষ্টা করি তাহলে নিশ্চয়ই এই সমাজের প্রভূত কল্যাণ আমরা করতে পারবো। আপনি জানেন স্যার, এর আগে যুক্তফ্রন্ট সরকারের আমলে এই গ্রান্টটা গিলোটীন হতো। এই তপশীলী আদিবাসীর কল্যাণের দিকে কোন গুরুত্ব দেওয়া হতো না।

(এ ভয়েস ঃ—বিজিনেস্ এডভাইসরী কমিটিতে এটা আমরা করেছি।)

আজকে এই গ্রান্টটা এখানে খুব গুরুত্বসহকারে আলোচিত হচ্ছে। সরকার আদিবাসী-দের সম্পর্কে অত্যন্ত গুরুত্বসহকারে কাজ করতে চায়, তারজন্য তারা চেষ্টিত। আপনি জানেন স্যার, সংবিধানে স্বীকৃত যে সমস্ত ব্যবস্থা ছিল, অনেকক্ষেত্রে সেই সমস্ত ব্যবস্থা

এই সমাজের মানুষেরা ভোগ করতে পারেননি নানাকারণে। আজকে সেজন্য ক্ষমতা-সম্পন্ন একটা লেজিসলেটিভ কমিটি আপনার অনুমোদনক্রমে তৈরী হয়েছে যারা আজকে সরকারী কাগজপত্র দেখতে পারবেন। যে সমস্ত সরকারী ব্যবস্থা গৃহীত হয়েছে, সেসবও এই কমিটি দেখতে পারবেন এবং আপনার মাধ্যমে সভার কাছে রিপোর্ট পেশ করতে পারবেন, তারা সরকারকে সেন্সারও করতে পারবেন যদি কোথাও ত্রুটিবিচ্যুতি হয়ে থাকে। এই সরকার এই সমাজের জন্য এই অধিকার এনে দিয়েছেন। মিঃ বেণ্টার-উইচ্ যে কথা বলেছেন আমাদের এই ট্রাইবস এ্যাডভাইসরী কাউনসিল গঠিত হয়েছে গত ৪-১-৭৩ তারিখে। দুর্ভাগ্যক্রমে সেই অনেক সদস্য ওথ নেন নাই বলে এই কমিটির সদস্য হতে পারেননি। আমি আবার দেখবো যাতে আপনারা এই কমিটির সদস্য হতে পারেন। এই কমিটির সুপারিশ অনুযায়ী এই সরকার কাজ করবার জন্য যথেষ্ট চেষ্টা করেন। আপনার মাধ্যমে আর একটা কথা বলতে চাই—এখানে সদস্যদের যে সমস্ত অধিকার দেওয়া হয়েছে, সদস্যরা সেই সমস্ত অধিকার কাজে লাগান নাই। আদিবাসী ও তপশীলীদের জন্য যে বিশেষ ব্যবস্থা, যে অধিকার দেওয়া হয়েছে, সেই অধিকার থেকে তাঁরা বঞ্চিত হয়েছেন---অনেকে এই অভিযোগ করেছেন। প্রাইমারী বিদ্যালয়ে নিয়োগের ব্যাপারেও আলোচনা হয়েছে। আমরা স্পেশাল অফিসারকে, নির্দেশ দিয়েছি সিডিউল্ড কাস্টস্ এবং সিডিউল্ড ট্রাইবস্ ওয়েলফেয়ার কমিটির প্রত্যেক সভার নোট অফ ডিসেন্ট যেন ডিস্ট্রিক্ট প্রাইমারী এডুকেশান কমিটির কাছে উপস্থিত করেন। দুর্ভাগ্যের বিষয় যে বিধানসভার মেম্বারদের সেই নিয়োগের ব্যাপারে যে অধিকার সরকার স্বীকার করে নিয়েছেন, তা ঠিক ঠিক মত কাজে লাগান হচ্ছে না।

আমি আপনাকে বলছি যে এই সমস্ত দেখে আমরা সরকার থেকে এমপ্লয়মেন্ট সেল গঠন করেছি ডিপার্টমেন্টের আওতায়। এবং আমরা সরকার থেকে নির্দেশ দিয়েছি প্রত্যেক ডিপার্টমেন্টকে তাদের নিয়োগের তালিকা মেনটেণ্ড করতে হবে এবং সাথে সাথে আমরা এই সমস্ত কর্মচারীদের দেখবো যে নিয়োগের ব্যাপারে যে সংরক্ষিত ব্যবস্থা রাখা হয়েছে সেই সংরক্ষিত ব্যবস্থা ঠিক ঠিক মত রাখা হচ্ছে কিনা। আপনারা জানেন যে পদোন্নোতির ক্ষেত্রে দীর্ঘদিন ধরে এরা অবহেলিত হচ্ছে। এদের অভিযোগ আপনারা জানেন যে যেহেতু এরা আদিবাসী ও তপশীল সম্প্রদায়ের লোক সেই কারণে এরা সমপর্য্যায়ে উঠতে পারে নি। সেইজন্য আমরা দেখেছি যে অন্য অফিসারদের সঙ্গেও তারা কমপিটিসানে পাচ্ছে না। সেই কারণে আমরা বর্ত্তমান সরকার ব্যবস্থা করেছি যে পদোন্নোতির ক্ষেত্রে তাদের সংরক্ষিত ব্যবস্থা করতে হবে ১৫ পারসেন্ট ও ৫ পারসেন্ট প্রোমোশানের ব্যবস্থা করতে হবে, অন্য লোকের চেয়ে তাদের যোগ্যতা কম থাকলেও। তারা সংরক্ষিত ব্যবস্থায় তারা প্রোমোশান পাবেন তার ব্যবস্থা আমরা রেখেছি। মাননীয় বুধন টুডু ও দয়ারাম সারেন মহাশয় তাদের বক্তব্য সাঁওতালী ভাষায় রেখেছেন। আমি তাঁদের অভিনন্দিত করছি। আমি অভিনন্দিত করছি কারণ যে ব্যথা ও বেদনার কথা তাঁরা তুলে ধরেছেন তারজন্য। এই আদিবাসী সম্প্রদায়ের মানুষ এরা খেটে খাওয়া মানুষ। এরা একদিন বীরত্বের সঙ্গে লড়াই করেছিলো ইংরাজদের সঙ্গে। আজকে এই সমাজ ব্যবস্থায় এরা এখনও শোষিত হচ্ছে অবহেলিত হচ্ছে। এই সমস্ত মানুষের উন্নয়নের জন্য সরকার ব্যবস্থা নিচ্ছেন। আমরা এও জানি যে এখনও পর্য্যন্ত এদের জন্য যে কল্যাণ ব্যবস্থা তার সুযোগ সুবিধা তার সমস্ত ব্যবস্থাই আদিবাসীর যারা উচ্চশ্রেণীর মানুষ তারাই গ্রহণ করছে। স্যার, আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই আমাদের যে অনুদান দেবার কথা ছিল টিউসান ফিস যে বুক গ্রাণ্ট যা বছরের শেষে দেওয়া হতো। গরীব বাবা-মায়েরা তাদের ছেলেদের পড়াতে পারতো না, তাদের বছরের শেষে এই টাকা কাজে লাগতো না। সেইজন্য আমি নির্দ্দেশ দিয়েছি যে প্রত্যেক কলেজের যে টিউসান ফি তা আদায় না করার জন্য, আমরা বলেছি যে রিএমব্রাস করে দেবো। আমরা আশা করি যে সমাজের দুর্বল শ্রেণীর মানুষ এর দ্বারা উপকৃত হবে। আমাদের এখনও পর্য্যন্ত এদের উপর দৃষ্টিপাত সবার সমপর্য্যায়ে এসে পৌঁছায়নি। এই শ্রেণীর মানুষের জন্য যে সুযোগ-সুবিধার দরকার সেই সুযোগ-সুবিধার ব্যবস্থা করা বিশেষ দরকার। সেদিক থেকে আমরা যদি সবাই সমান দৃষ্টি দিতে পারি তবেই হবে। সরকারী যে ব্যবস্থা ইতিমধ্যে হয়েছে

সে ব্যবস্থার দ্বারা আমরা সমাজের উন্নতি করতে পারবো। আমার বন্ধু শ্রীশরতদাস মহাশয় বলেছেন যে উদ্বাস্তুদের জন্য ব্যবস্থা করেছেন কিন্তু তপশীলদের জন্য কি করছেন। আমি মাননীয় সদস্যদের জানাই যে ভারতবর্ষের অন্যান্য প্রদেশে যে ট্রাইবাল ডিপার্টমেন্ট আছে তারা যে সমস্ত সুযোগ সুবিধা নিতে পেরেছে আমরা তা নিতে পারিনি। সেই যে ব্লকভিত্তিক সুযোগ তা নিতে পারিনি। সেইজন্য আমরা মৌজাভিত্তিক করবার চেষ্টা করছি। যেখানে আদিবাসী অধ্যুষিত এলাকা সেখানে মৌজা নিয়ে সেখানে মৌজাভিত্তিক আমরা করবো। আমরা পরিকল্পনা কমিশনারের কাছে এইটা উপস্থিত করছি। আমরা আশা করছি ৭০ কোটী টাকার এই পরিকল্পনার ফল আমরা নিশ্চয়ই পাব। এবং এই সমাজের যাতে উন্নয়ন করা যেতে পারে উদ্বাস্তু পরিকল্পনার মত রাজ্য সরকার এদেরও উন্নয়নের জন্য কমিশানের কাছে উপস্থিত করবো। তপশীলদের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পরিকল্পনা উন্নয়নের জন্য আমরা উপস্থিত করছি। অনেক সদস্য বলেছেন যে কি কাজ হচ্ছে জানেন না। আমি মাননীয় সদস্যদের জানাতে চাই যে রাজ্য সরকার সমস্ত বিষয়গুলি বিবেচনা করছেন। রাজ্য সরকার বিভিন্ন দপ্তরের মাধ্যমে মন্ত্রীসভার কাছে বিষয়টি আনছেন যাতে নাকি প্রত্যেক ডিপার্টমেন্ট ব্যবস্থা করেন।

[ 3—3-5 p.m. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আজকের ব্যাপার নয়, তবে এটা আমি বলবো যে প্রত্যেকটি বিভাগে কি কৃষি কি সেচ কি স্বাস্থ্য প্রত্যেকটি বিভাগে আদিবাসী তপশীলী উপজাতীয়দের জন্য বিশেষ ব্যবস্থা রাখা হয় এবং সংখ্যা অনুযায়ী তাদের জন্য যাতে আলাদা ব্যবস্থা রাখা হয় আলাদাভাবে ব্যয় করা হয় তারজন্য রাজ্য সরকার বিবেচনা করছেন। আশা করি খুব শীঘ্র এই ব্যবস্থা পশ্চিমবাংলা সরকার চালু করতে পারবে। আজকে খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে স্বাধীনতার গত ২৫ বছর পার হয়ে গেছে তবুও ঐ অনুন্নত জাতীয়দের আমরা সমাজে সমান পর্য্যায়ে উঠাতে পারিনি। আশা করি এই ব্যবস্থার দ্বারা এই আদিবাসী তপশীলী উপজাতীয় অনুন্নত ভাইদের অন্যান্য পাঁচ ভাইয়ের সঙ্গে আনতে পারবো। এই বলে আমি আশা করবো যে সমস্ত কাট মোশান বেষ্টারউইচ মহাশয়দের তরফ থেকে আনা হয়েছে, বা অন্যান্য যে সব কাট মোশান আনা হয়েছে সেগুলি ওনারা তুলে নেবেন। না প্রত্যাহার করলে আমাকে বাধ্য হয়ে বলতে হয় আমি ঐ কাটমোশানগুলির বিরোধিতা করছি।

**Mr. Speaker :** Now I put to vote all the cut motions moved except 2, 3 and 4 on which I understand a division has been claimed.

The motion of Shri Netaipada Sarkar that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the demand be deduced to Re. 1 was then put and a division taken with the following results :—

NOES—99

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Abul Barkat Atawal Ghani Khan Choudhury, Shri
Bandopadhayay. Shri Shib Sankar.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.

প্রায় ৪৫ লক্ষ টাকার জমি বিক্রয় করার আলোচনা চলছে। প্রথম সেক্টরে উন্নয়নের কাজ সমাপ্তপ্রায়। দুই-তৃতীয়াংশের বেশী প্লট বিলি হ'য়ে গেছে এবং বেশ কিছুসংখ্যক প্লটের মালিক নূতন বাড়ি তৈরি ক'রে বসবাস করছেন। দ্বিতীয় সেক্টরে উন্নয়নের কাজ আরম্ভ হয়েছে। লবণ হ্রদ শহরের নূতন নাম বিধাননগর। ৩৯ নং ডিম্যাণ্ডের ৪৮৩ নং হেডে লবণ হ্রদ প্রকল্পের জন্য ৩ কোটি টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

২৬। হরিণঘাটায় আমাদের নদী গবেষণাগারে বিভিন্ন কাজ চলছে। কোন কোন গবেষণা কাজের জন্য ব্যয় কেন্দ্রীয় সরকার বহন ক'রে থাকেন। দীঘায় সমুদ্রের ভাঙ্গন রোধ, ফরাক্কায় বাধ তৈরি, রূপনারায়ণ নদীর নাব্যতার উন্নতি ইত্যাদি সংক্রান্ত নানা পরীক্ষা-নিরীক্ষার কাজ এই গবেষণাগারে হয়েছে বা চলছে। তা ছাড়া যেসব বৃহৎ প্রকল্প গ্রহণ করা হয়, তার সম্বন্ধে স্টাডিজও এই গবেষণাগারে হয়ে থাকে।

২৭। সবশেষে ফরাক্কা ব্যারেজের কথা। এই প্রকল্প রূপায়ণের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু কলিকাতা বন্দরের নাব্যতা Navigability এবং সেই সঙ্গে উত্তরবঙ্গের সঙ্গে যোগাযোগ রাখার দিক থেকে আমাদের কাছে এ প্রকল্পের গুরুত্ব অপরিসীম। তাই পশ্চিমবঙ্গ সরকার এই প্রকল্পের রূপায়ণে কেন্দ্রীয় সরকারকে যথাসম্ভব সাহায্য দিচ্ছেন। খাল ফীডার (Fider canal) কাজ সম্পূর্ণপ্রায়।

২৮। আলোচ্য বছরে সেচ ও জলপথ বিভাগ কি কি করবে, তার মোটামুটি হিসাব দেওয়া হ'ল এবং সেই বরাদ্দ সম্বন্ধে আমাদের বক্তব্য উপস্থাপিত করা হ'ল। আশা করি, মাননীয় সদস্যগণ ঐ বরাদ্দ মঞ্জুর করবেন।

Mr Speaker, Sir, the statements regarding Demands No. 65 aud 66 have been circulated to the members I would make a short speech on Demand No. 67. Before I start I want to say regarding power position to-day. Sir, in the morning the demand was 455 Meagwatt, power available was 360 Megawat., shortfall was 95 Megawatt In the evening, Sir, demand will be 530 Megawatt and I expect to get 410 Megawatt and shortfall is 120 Megawatt.

মাননীয় স্পীকার মহাশয়, হাউসে অনেকে বক্তৃতা করেছেন এবং এরকম একটা কনফিউসন করবার চেষ্টা হয়েছে অ্যাজ ইফ দি প্রেজেন্ট গভর্ণমেণ্ট ইজ সোল্লী রেসপন্সেবল। ইট ইজ নট সো, আনফরচুনেটলী, দি এমিনেন্ট মেম্বার লাইক বিশ্বনাথ মুখার্জী কেবলই বলেছেন লোড সেডিং, লোড সেডিং, লোড সেডিং। তিনি বোধ হয় ভুলে গেছেন তাই আপনার দু একটা কথা আমি বলতে চাই। ১৯৬৭ সালে ডিম্যান্ড ছিল কোলকাতা এ্যাণ্ড ইনডাস্ট্রিয়াল বেল্টে ৬০৫ মেগাওয়াট, ১৯৬৮ সালে ডিম্যান্ড ছিল ৬৫৪ মেগাওয়াট, ১৯৬৯ সালে ৬৬৩ মেগাওয়াট, ১৯৭০ সালে ৬৭৯ মেগাওয়াট এবং আজকের ডিম্যান্ড হচ্ছে ১০০৮ মেগাওয়াট। স্যার, ডি পি এল এ্যাণ্ড ব্যাণ্ডেল কমিশন অর্থাৎ ফিফ্‌থ ইউনিট অব ডি পি এল এ্যাণ্ড ব্যাণ্ডেল হয়েছিল ১৯৬৬ সালে। তারপর আর কোন ইউনিট কমিশন হয়নি। ন্যাচারালি যেখানে জেনারেসন বাড়েনি ডিম্যান্ড বেড়েছে সেখানে লোড সেডিং ইজ ইনএভিটেবল। আমি আশ্চর্য হচ্ছি এই তথ্য একজন এক্স মিনিষ্টার জানতেন না। ১৯৬৭ সালে এক ইউনিট মেগাওয়াট বাড়েনি। ১৯৬৯ সালে অনেক রেভলিউসনের কথা শুনেছি, কিন্তু একটা ইউনিট মেগাওয়াট বাড়েনি। যেভাবে ডিম্যান্ড বাড়ছে সেইভাবে যদি ডিম্যান্ড বাড়তে থাকে তাহলে ১৯৭৯ সালে মনে হয় ১২৪২ মেগাওয়াট ডিম্যান্ড বাড়বে। অবশ্য তখন আমরা আশা করছি প্রায় ১২০০ মেগাওয়াট করব এবং সেটা যদি করতে পারি, আমাদের আশা যদি পূরণ হয় তাহলেও দেখা যাচ্ছে কিছু মেগাওয়াট পাওয়ার সর্টেজ থাকবে। এর একমাত্র উপায় হচ্ছে যদি আমরা সুপার থার্মাল প্ল্যান্ট করতে পারি। এই সুপার থার্মাল প্ল্যান্ট করবার জন্য আমরা নেগোসিয়েসন চালাচ্ছি। রাণীগঞ্জ থেকে ফারাক্কা বা খেজুরিয়ায় গভর্ণমেন্ট অব ইন্ডিয়ার প্ল্যানিং কমিশন করতে বলেছেন। সাঁওতালপুরে অসুবিধা হচ্ছে সেখানে কয়লা আছে কিন্তু জলের অভাব আছে। ফারাক্কায় প্রচুর জল আছে এবং প্লানিং কমিশনের মতে রাজমহলে প্রচুর কয়লা পাওয়া যাবে। সেটা যদি পাওয়া যায় তাহলে ফারাক্কা এ্যাণ্ড খেজুরিয়া রিজিয়ন উইল বি দি

*আইডিয়াল প্লেশ। এটা নিয়ে বিশেষজ্ঞরা চিন্তা করছেন, আমি এ সম্বন্ধে পরে বলব। তারপর, একটা কনফিউসন সৃষ্টি করা হচ্ছে অ্যাজ ইফ দি ইনএফিসিয়ান্সী অব দি প্রেজেন্ট গভর্ণমেন্ট ইজ রেসপনসেবল ফর দি প্রেজেন্ট লোড সেডিং হুইচ্ ইজ নট করেক্ট।* মাননীয় স্পীকার মহাশয়, আমরা ক্ষমতায় এসে *ইলেকট্রিসিটি সাপ্লাই,* ১৯৪৮ আইন অনুযায়ী ১লা মার্চ বিদ্যুৎ পরিষদ রিকন্সটিটিউট করি। আজকে যাঁরা টেকনো-ক্র্যাটদের কথা বলেন তাঁদের বলি ১৯৬৭ সালে তাঁদের সেই বিদ্যুৎ পরিষদে মাত্র ১ জন ইঞ্জিনিয়ার মেম্বার ছিলেন।

মাননীয় স্পীকার স্যার, সেও ফুল টাইম নয়, পার্ট টাইম করেছেন। আমরা সেই জায়গায় দুজন টেকনিক্যাল মেম্বার ফুল টাইম করেছি। একজন টেকনিক্যাল মেম্বার আমরা পার্ট টাইম রেখেছি এবং আইনানুসারে য়্যাকাউন্ট মেম্বার আছেন, ফাইনান্স কমিশনার, পাওয়ার কমিশনার আছেন, চেয়ারম্যান আছেন। মাননীয় স্পীকার স্যার, আমি এই কথা বলছি চেয়ারম্যান সম্পর্কে যে টেকনোক্র্যাটদের চেয়ারম্যান হতে কোন বাধা নেই, ইহা সরকারের বিবেচনাধীন আছে। চতুর্থ পরিকল্পনাকালে পর্ষদের বরাদ্দ ছিল ৮০ কোটি ৭২ লক্ষ টাকা। চতুর্থ পরিকল্পনার এই শেষ বছরে পর্ষদের অনুমোদিত বরাদ্দ হচ্ছে ১৯ কোটি ২৫ লক্ষ টাকা উন্নয়নমূলক খাতে। চতুর্থ পরিকল্পনা খাতে পর্ষদের ব্যয় হচ্ছে ১২৯ কোটি ৩৩ লক্ষ টাকা এবং কেবলমাত্র ১৯৭৩-৭৪ সালে এই ব্যয় ৫৬ কোটি ১ লক্ষ হবে বলে অনুমিত হচ্ছে। পর্ষদ গ্রাম্য বৈদ্যুতিকরণ সংস্থার নিকট থেকে ঋণ এবং সাঁওতালদিহির জন্য ৭ কোটি ৯৭ লক্ষ বিশেষ কেন্দ্রীয় সাহায্যের দ্বারা এর দ্বিতীয় পরিকল্পনা অনুযায়ী কাজ করেছে। আমরা ১৯৭৩-৭৪ সালে গ্রামীণ বৈদ্যুতিকরণ সংস্থানের নিকট থেকে ৩ কোটি ৭৬ লক্ষ টাকা এবং বাজার থেকে ১৫ কোটি ৬৭ লক্ষ টাকা ঋণ হিসাবে সংগ্রহ করেছি। দুই বছর আগে যখন বর্তমান মন্ত্রীসভা কাজ আরম্ভ করে তখন বিদ্যুত প্রকল্পগুলির নয়-ছয় অবস্থা। বিদ্যুত তখন ২৫ বছর কালে মাত্র পৌঁছেছিল ৩৩২৮টি গ্রামে। বিদ্যুত উৎপাদনের ব্যাপারে সাঁওতালদিহি প্রকল্প ভয়ংকর নৈরাশ্যজনক ছিল। বর্তমান বিদ্যুত ঘাটতি সাঁওতালদিহি প্রকল্প রুপায়ণে যে বিরাট বিলম্ব হয়েছে তারজন্য খানিকটা দায়ী। এবং তখন যারা পরিকল্পনা করেছিলেন তার একসাথে তিনটি ইউনিটের পরিকল্পনা করতে পারতেন যা আমরা কোলাঘাটের করার চেষ্টা করছি। এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার থেকে সর্বরকম সাহায্য আমরা পাচ্ছি। এবং তারা সমস্ত যন্ত্রপাতি নির্ধারিত সময়ে সরবরাহ করবেন বলে আমাদের আশ্বাস দিয়েছেন। আমরা ১৯৭৩ সালে ডিসেম্বর মাসের মধ্যে ১০ হাজার গ্রাম বৈদ্যুতকরণ করব বলে পশ্চিমবাংলার মানুষের কাছে ঘোষণা করেছিলাম কিন্তু আর্থিক সংকট, সিমেন্ট, লোহা ইত্যাদি জিনিসপত্র না পাওয়ার জন্য আমরা এই লক্ষ্যে পৌঁছাতে পারিনি কিন্তু গ্রামে বিদ্যুত যতটা আমরা পৌঁছিয়ে দিয়েছি তা বিচার করলে আমাদের কৃতিত্ব অবশ্যই স্বীকার্য। আমরা ৫৬০০টি গ্রামে ১৯৭৪ সালের ফেব্রুয়ারী পর্যন্ত বিদ্যুত পৌঁছিয়ে দিয়েছি। তাছাড়া তিস্তা হরিজন

[3-55—4-05 p.m.]

বিদ্যুত প্রকল্প করেছি। ২৩৬টি রিভার লিফ্‌ট ইরিগেসন পাম্প-এ এবং ২৯৬টি গভীর নলকূপ, ৪২৭৪টি অগভীর নলকূপে আমরা বিদ্যুত সংযোগ করেছি যার ফলে গ্রামের মানুষ-এর এগ্রিকালচার সেক্টরে বিরাট উপকার হয়েছে। আমরা ২৭২টি স্বাস্থ্যকেন্দ্রে বৈদ্যুতিকরণ করে দিয়েছি। স্যার, আর, ই, সি, ইয়ার্ড ষ্টিক হচ্ছে একটা গ্রামে যদি পোষ্ট থাকে সেখানে যদি লাইট জ্বলে তারা মেনে নেন এখানে ইলেকট্রিফিকেসন হয়ে গেছে আমরা কিন্তু এই ষ্ট্যানডার্ডে যাচ্ছি না।

[4-05—4-15 p.m.]

আমরা বিশেষজ্ঞ কমিটি করেছি এবং তার কাছে আমরা চেয়েছি যে তাদের যে সাজেশন হবে সেই সাজেশন অনুসারে আমরা বৈদ্যুতিকরণ করবো। আমরা এটাকে পলিটিক্যাল ষ্টান্ড হিসাবে ব্যবহার করতে চাই না। আমরা এগ্রিকালচার সেক্টারে বৈদ্যুতিকরণ

করার জন্য বিশেষ জোর দিয়েছি এবং এই সমস্ত জায়গায় আমাদের অনেক বেশী ট্রান্সমিশন লাইন টানতে হয়েছে। মিঃ স্পীকার, স্যার, একটা কথা উঠেছে যে আমরা যেখানে যেখানে গ্রামে নিয়ে গিয়েছি সব জায়গায় কানেক্‌শন দিতে পারিনি। একথা আমরা স্বীকার করি। তার দুটি কারণ আছে। একটা কারণ হচ্ছে চাহিদার অভাব, আর একটা হচ্ছে যে আমরা যে লোড দিয়েছি সেই লোডের মেনটিনেন্স নেই। আমাদের যে রুরাল উইং তাতে আমরা ঠিক এ্যাডজাষ্টমেন্টে আসতে পারিনি। আমরা আশা করি আমরা খুব তাড়াতাড়ি এ্যাডজাষ্টমেন্টে আসতে পারবো। বর্তমানে এই গভর্ণমেন্ট যতগুলি প্রাইভেট লাইসেনসি ছিল সমস্তগুলি টেক ওভার করবার জন্য মনস্থ করেছে। আমরা এর মধ্যে কৃষ্ণনগর নিয়েছি, বাঁকুড়া নিয়েছি, মেদিনীপুর নিয়েছি, নৈহাটী নিয়েছি, তারেকেশ্বর নিয়েছি, পুরুলিয়া নিয়েছি, কালিংপঙ নিয়েছি। বহরমপুর, বিষ্ণুপুর, নবদ্বীপ, এই লাইসেনসিদের প্রত্যাহার করবার আদেশ দেওয়া হয়েছিল। কিন্তু আদালতের নির্দেশে তা স্থগিত আছে। আরোও চারটি ক্ষেত্রে লাইসেনসি প্রত্যাহার করার জন্য সো-কজ নোটিশ দিয়েছি। মোটের উপর বর্তমান সরকার প্রাইভেট লাইসেনসি চালুর বিরুদ্ধে। একথা বলতে গিয়ে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের কথা আমাকে বলতে হবে। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই বিরাট সংস্থা এবং বর্তমানে তাকে টেক ওভার করার কোন পরিকল্পনা আমাদের নেই। কিন্তু তার মানে এই নয় যে আমরা ভবিষ্যতে নেবোনা। এই সব উন্নয়নমূলক কাজের জন্য বোর্ডের আর্থিক অবস্থার উপর ভীষণ চাপ পড়েছে এবং প্ল্যানিং কমিশন ক্রমাগত অনুরোধ জানাচ্ছেন যে বিদ্যুত উৎপাদনকারী সংস্থাগুলো যাতে আর্থিক দিক থেকে ভায়েবল হয় তারজন্য আমরা চেষ্টা করছি এবং মনে হয়, মিঃ স্পীকার, স্যার, ভবিষ্যতে আমাদের এই পলিসির পরিবর্তন করতে হতে পারে। বর্তমানে আমাদের যে স্কীম আছে সেটা হচ্ছে সাঁওতালদি সেকেণ্ড ইউনিট আমরা আশা করছি ডিসেম্বর ১৯৭৪-এ কমপ্লিট করবো, সাঁওতালদি থার্ড ইউনিট ডিসেম্বর ১৯৭৫-এ আমরা কমপ্লিট করবো, সাঁওতালদি ফোর্থ ইউনিট আমরা অক্টোবর ১৯৭৬-এ শেষ করবো। আমরা ব্যান্ডেল ফিফ্‌থ ইউনিট ১৯৭৮এ শেষ করবো। আমরা কোলাঘাট ফার্ষ্ট ইউনিট অক্টোবর ১৯৭৮-এ, কোলাঘাট সেকেণ্ড ইউনিট শেষ করবো এপ্রিল ১৯৭৯-এ, কোলাঘাট থার্ড ইউনিট ১৯৭৯-এ। ডি পি এল থেকে আমরা আশা করি ১১০ মেগাওয়াট পাব ১৯৭৮ সালের এন্ডে অথবা ১৯৭৮ সালের এপ্রিলে। এছাড়া ডালখোলাতে আমাদের পরিকল্পনা আছে, সেখান থেকে ২০০ মেগাওয়াট পাব যদিও টাকা বরাদ্দ হয়নি, প্ল্যানিং কমিশন প্রিন্সিপলে এগ্রি করেছে। মোটামুটি এই হচ্ছে আমার বক্তব্য। এই বলে আই কম্যান্ড মাই মোশন টু দি এ্যাক্‌সেপ্ট্যান্স অব দি হাউস।

**Mr. Speaker:** All the cut motions are in order and taken as moved.

**Demand No. 65**

**Shri Timir Baran Bhaduri:** That the amount of the demand be reduced to Re. 1.

**Demand No. 66**

**Shri Ajit Kumar Ganguly:** That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Timir Baran Bhaduri:** That the amount of the demand be reduced to Re 1.

**Shri Timir Baran Bhaduri:** That the amount of the demand be reduced by Rs. 100.

**Shrimati Geeta Mukhopadhyaya:** That the amount of the demand be reduced dy Rs. 100.

**Demand No. 66**

**Shri Timir Baran Bhaduri :** That the amount of the demand be reduced to Re. 1.

**Shrimati Geeta Mukhopadhyaya :** That the amount of the demand be reduced to Re. 1.

**Shrimati Geeta Mukhopadhyaya :** That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Timir Baran Bhaduri :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগেই ব্যয় বরাদ্দের আলোচনায় যে সমস্ত কথা আমাদের বিদ্যুত মন্ত্রী ও সেচ মন্ত্রী রাখলেন, সেই সমস্ত কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে নূতন করে কিছু বলতে হবে না। গতকাল এই বিধানসভায়, তাঁদের রাজত্বের দু-বছর পর আজকে বিধানসভার আলো নিভতে বসেছে। বাংলাদেশের সভ্য মানুষের যে আলো, সেই আলো থেকে অন্ধকারে এনে ফেলছেন। এটা আজকে আমাকে নূতন করে বলতে হবে না এই যে বিদ্যুত মন্ত্রী যেদিন থেকে মন্ত্রিত্বে এসেছেন, সেদিন থেকে আজ পর্যন্ত তিনি কি আলো দিয়েছেন সাধারণ মানুষের কাছে। আমাকে আজকে নূতন করে এটা বলতে হবে না ভারতবর্ষের অর্থনীতির মূল যে জিনিষ ছিল আমাদের বাংলাদেশের পাট যাদ্বারা আমরা বিদেশী মুদ্রা অর্জন করতাম, তার অবস্থা আজকে কোন জায়গায় এনে দিয়েছেন এই মন্ত্রিসভা। আমাকে এটা নূতন করে বলতে হবে না ইঞ্জিনীয়ারিং শিল্পে আজকে যেভাবে বিদ্যুত ঘাটতি হচ্ছে, তারজন্য যেভাবে প্রডাকশন হ্যামপার হচ্ছে ক্লোজার, লক-আউট, লে-অফ হচ্ছে, তারজন্য তিনি কি ব্যবস্থা নিয়েছেন---এই সমস্ত কথা আমাকে বলতে হবে না গ্রামের বিদ্যুতের কথা, বোর ধান এবং গমের চাষের কথা, এই বিদ্যুত মন্ত্রী যেদিন থেকে ক্ষমতায় এসেছেন, সেদিন প্রথমেই তিনি ঘোষনা করেছিলেন যে বাংলাদেশের যুক্তফ্রন্ট আমলে বিদ্যুত ঘাটতি এবং তারজন্য কিছু কিছু ঘটনাই দায়ী। আজকে তিনি কথা পাল্টাচ্ছেন, আজকে কিন্তু বামপন্থীদের কাছে দোষ চাপাতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিদ্যুত সম্পর্কে তিনি যে সমস্ত ফিরিস্তি দেন, তার ভিতর মূল যে জিনিষ সেটা হচ্ছে প্রশাসনকে তিনি মাথাভারী করে ফেলেছেন। আগে যেখানে ডি ভি সি-এর দায়িত্ব একজন ইঞ্জিনীয়ারের উপর ছিল, সেখানে ৫।৬ জন ইঞ্জিনীয়ার রেখে দিয়েছেন, যাদের মাইনে ছিল ৭।৮ শত টাকা, তাদের মাইনে করে দিয়েছেন দু-হাজার থেকে ২,৪০০ টাকা, ভারতবর্ষের কোন জায়গায় এটা আছে? কালকে ভাষণ দিতে গিয়ে আমাদের সম্বন্ধে ইংগিত দেওয়া হয়েছিল আমরা নাকি টেকনোক্র্যাটদের সমর্থন করছি। কিন্তু সেটা কোন জায়গায়? আমরা বলেছি তাদের ন্যায্য অধিকার দিন, আমরা তো একথা বলিনি যে তাদের দু হাজারের জায়গায় ২,৫০০ টাকা মাইনে দিন? আমরাতো একথা বলিনি থার্মাল পাওয়ারে যে সমস্ত কয়লার কারচুপি আছে তার অংশ ইঞ্জিনীয়াররা পাক। তিনি বক্তৃতায় বলেছেন থার্মাল পাওয়ারে বিদ্যুত ঘাটতির একটা কারণ হচ্ছে কয়লা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা টেকনিক্যাল লোকের মাধ্যমে জানতে পেরেছি যে দীর্ঘদিন ধরে কয়লায় যদি ৩০ পারসেন্ট-এর উপর অ্যাসেস থাকে, তাহলে দীর্ঘদিন রান করতে করতে মেশিনারী খারাপ হয়ে যায় এবং প্রোডাকশনও হ্যাম্পার করে। এই থার্মাল পাওয়ারের কয়লার টেন্ডার নেন---আমরা দেখতে পাচ্ছি---মন্ত্রী মহাশয়ের দলের লোক। আজকে নতুন করে বিদ্যুত ঘাটতির কথা তিনি সাধারণ মানুষের কাছে বলবার চেষ্টা করছেন। দশ বছরে ভারতবর্ষ কোথায় সভ্যতা থেকে অধিকতর সভ্যতার পথে যাবে, ইঞ্জিনীয়ারিং ডেভেলপমেন্ট দ্রুততর হবে, সেখানে কত বিদ্যুত দরকার হবে, সে সম্বন্ধে মন্ত্রীমহাশয়ের কোন পরিকল্পনা নাই। বিদ্যুত ঘাটতি সম্বন্ধে আমলারা একটা অঙ্ক কষে দিচ্ছে, আর মন্ত্রী মহাশয় তার বেসে একটা স্টেটমেন্ট দিচ্ছেন আর আমরা তাতে ভুলে থাকছি। আজ দু-বছর পর কি অবস্থা হয়েছে---তারা গদীতে আসবার পরে কলকাতা শহর ও গ্রামে গ্রামে বিদ্যুত এনে দিয়েছেন। এই সরকার ঘোষণা করেছিলেন যে গোটা

বাংলাদেশের ১০ হাজার গ্রামে বিদ্যুত পৌঁছে দেবেন। কিন্তু তাঁদের সে ফিগার ভুল। এক একটা গ্রামে গিয়ে দেখা যায় সেখানে একটা লাইটপোস্ট দিয়েছেন মাত্র। তাকেই তারা গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছেন বলে ধরে নিয়েছেন। আমি একবার বেনাপোল বর্ডারে গিয়েছিলাম সেখানে একটা গ্রামে একটা মাত্র লাইটপোস্ট দিয়ে বিদ্যুৎ দেওয়া হয়েছে বলে ধরে নিচ্ছেন। এইরকম ফিগার তাঁরা দিচ্ছেন। আজকে যুগান্তর কাগজে বেরিয়েছে যে বিদ্যুতের অভাবে কী অবস্থা! আজকে আমাদের টেক্সম্যাকো কারখানায় বিদ্যুত না পাওয়ার দরুন ৮ হাজার শ্রমিক লে-অফ হয়েছে। যুগান্তর পত্রিকায় নিচের দিকে ছবি দেওয়া আছে-- কোন এক গ্রামে একটা পিলার পড়ে আছে দীর্ঘদিন ধরে, আর একটাও নাই। আরো অনেক ছবি বেরিয়েছে স্টেটস্‌ম্যানে, আনন্দবাজারে, সত্যযুগে। প্রত্যেক কাগজে এই বিদ্যুত সম্পর্কে একই ধরনের ইতিহাস তুলে ধরা হয়েছে। আমাদের বিদ্যুত মন্ত্রী একটু জলপথে হাটেন কিনা! তাই সেদিকে নজর দেন নাই। যেখানে বিদ্যুতের ঘাটতি সেখানে কী অবস্থা তার আর নতুন করে বলার দরকার নাই। তাঁর লজ্জিত হওয়া উচিত। আট হাজার শ্রমিক লে-অফ হয়েছে, ছাঁটাই হয়েছে। তাঁর উচিত ছিল পদত্যাগ করা। কোন সভ্যদেশ হলে সেখানকার মন্ত্রী মহাশয় এই কারণে পদত্যাগ করতেন। পঞ্চায়েত বিলের সিলেক্ট কমিটির মিটিং হয়েছিল দীঘার ইরিগেসান বাংলোয়। সেখানে যাওয়ার আমার সুযোগ হয়েছিল। কী চেহারা সেই ইরিগেসান বাংলোর তা দেখে ক্ষোভ হয়। সেখানে ভারতবর্ষের কোন নেতৃবৃন্দের কোন ছবি সেখানে নাই। মহাত্মা গান্ধী, সুভাষ বোস থেকে আরম্ভ করে নেতার কোন ছবি সেখানে নাই। সেখানে ছবি আছে সাঁইবাবার। সাঁইবাবার ছবি সেখানে শোভা পাচ্ছে। আবার হয়ত গিয়ে দেখবো সেখানে উলঙ্গ ক্যাবারে ড্যান্সের ছবি! তাদের যদি সেই দৃষ্টিভঙ্গী থাকতো, তাহলে নিশ্চয়ই আমাদের জাতীয় নেতৃবৃন্দের ছবি সেখানে শোভা পেত। লজ্জার ব্যাপার। যাঁদের আত্মত্যাগের ফলে আমরা আজ ২৭ বছর ধরে এই স্বাধীনতা ভোগ করছি। তাঁদের ছবি ইরিগেসান বাংলোয় শোভা পায় না। কার নির্দেশে ঐ ছবি ইরিগেসান বাংলোয় টাঙ্গান হয়েছে?

বিদ্যুত উৎপাদনের জন্য কয়লার টেণ্ডার কারা পায়-- যে কয়লার ৩০ পারসেন্টের উপর অ্যাসেস থাকে? তারা ওদের লোক। তার ফলে বিদ্যুত পাওয়ারের যন্ত্রের মারাত্মক ক্ষতি হয়। অথচ এর জন্য দিনের পর দিন সেই সব লোককে লাইসেন্স দেওয়া হচ্ছে। অদ্যাবধি তার কোন প্রতিকার বা পরিবর্তন হলো না। ডি-ভি-সি এসোসিয়েশনের তরফ থেকে সুনীল সেনগুপ্ত বার বার একথা বলেছেন। অথচ আজ পর্যন্ত সেইদিকে দৃষ্টি দেওয়া হয় নাই।

হিসেব করে দেখলে দেখা যাবে ব্যাণ্ডেল তাপবিদ্যুত কেন্দ্রের এক একটা বয়লারে ইন্‌স্টল্‌ড ক্যাপাসিটি ১২০ মেগাওয়াট।

[ 4-15—4-25 p.m. ]

সেখানে আমরা দেখছি যে সেখানে যে ইনস্টল ক্যাপাসিটি হচ্ছে ১২০ অথচ কোন জায়গায় আমরা দেখছি যে ৫০ হচ্ছে আবার কোন জায়গায় ৬০ হচ্ছে। মিনিমাম যদি কোন জায়গায় চালান যায় তাহলে ঐ ৭৫ মেগাওয়াট পর্য্যন্ত চলে। আপনারা নানান পরিকল্পনার কথা বলেন। আপনারা ছোট ছোট থারমাল পাওয়ার করুন, থারমাল পাওয়ার করে ছোট ছোট ইউনিট করুন। একটা বড় থারমাল পাওয়ার যদি বন্ধ হয়, তার ইনস্টল ক্যাপাসিটি যদি থাকে সেটা যদি বন্ধ হয়ে যায় তাহলে কি হবে? সেখানে ৫০ বা ৬০ বা ১২০ যাই হোক না কেন তা যদি বন্ধ হয়ে যায় তাহলে কি হবে? তাই আমি বলছি যে আপনারা যদি ছোট ছোট ইউনিট করে ৫০ বা ৬০ এইভাবে করেন তাহলে ঐ যে ৫০ বা ৬০ চালনা আমরা করছি সেটুকু সর্টেজ হবে। শুধু তাই নয় আমরা দেখছি যে ওভারহলিং যেভাবে করা দরকার তা সেভাবে হচ্ছে না সেখানে ওভারহলিং করে বছরের মধ্যে মেসিনারী পার্টসকে যে রেস্ট দেওয়া দরকার তা হচ্ছে না, ওভারহলিং দি মেসিনারিস যেভাবে রেস্ট দিয়ে তাদের কাজে লাগান দরকার সেভাবে কাজে লাগান হচ্ছে না। সেখানে আমরা দেখেছি যে সেখানে ২ মাস বা দেড় মাস অন্তর যেভাবে ওভারহলিং করে মেসিনকে রেস্ট দেওয়া

দরকার তা কোনকিছু করা হয় নি। আজ তা না করে কি হয়েছে? এই প্ল্যান্ট দীর্ঘদিন ধরে এইভাবে কাজ করে যাচ্ছে। ফলে আজকে দেখা যাচ্ছে যে সেই : জিনিষ আজ ঝাঁঝরায় পরিণত হয়েছে, অথচ আপনারা দোষ দিচ্ছেন কিছু কর্মচারীর উ যারা স্টাফ এসোসিয়েসানের মেম্বার তাদের উপর আপনি দোষ দিচ্ছেন, তাদের । হনন করা হচ্ছে। আমি তাই মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয়কে বলছি যে এইভাবে টাকা দেওয়া যায় না, এইভাবে কথা বলে সব টাকা দেওয়া যায় না। আজকে স এসোসিয়েসানের মেম্বাররা তাদের মাহিনা বাড়াবার কথা বলেন সেকথা আপনি শু পান না। যখন তারা আন্দোলন করে তখনও তাঁর কাছ থেকে কোন আশাব্যঞ্জক শোনা যায় না। তাই আমি বলছি যে শুধু একটা দিকে নজর দিলেই হবে না। বি করে আমি যে ৫।৬টা মূল কারণ বলেছি সেই মূল কারণ দূর করা দরকার। আমি কারণগুলি কি তা মোটামুটি বলেছি। কয়লার কথা আমি বলেছি, এবং ছোট ছোট ইউ করা, এবং সঙ্গে সঙ্গে প্রশাসনিক ব্যবস্থা পাল্টান দরকার। মাথাভারি শাসন দিয়ে ব চালান যাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছুদিন আগে কাগজে দেখলাম আমার বন্ধু শীশ মহাম্মদ সাহেব ফরাক্কার কথা বলেছেন। তিনি গত ১১ই জানুয় ফরাক্কায় সাধারণ মানুষের কাছ থেকে অভিযোগ পেয়ে সেখানে গিয়েছিলেন। যে স স্পান তৈরী হয়েছে তার কথা আমি বলেছিলাম। সেখানে আমরা দেখেছি যে ভুলভ্রান্তি সব আবদ্ধ। তিনি যখন জনসাধারণকে নিয়ে স্টক দেখতে গেলেন--মাননীয় অধ্যক্ষ মহা আপনি শুনলে অবাক হবেন সেখানে হাজার হাজার পাথর দেবার কথা ছিল কিন্তু তা দেও হয় নি, কেবল কভার আপ করা হয়েছে। শীশ মহাম্মদ সাহেব জাঙ্গিপুরের এস, ডি, ও কাছে গিয়ে বলেন, এস, ডি, ও, সাহেব ১৪ই জানুয়ারী শীশ মহাম্মদ সাহেবকে নি সাধারণ মানুষকে নিয়ে সেই সমস্ত পাথর দেখতে এলেন। এবং শীশ মহাম্মদ সাহে দেখালেন যে কি ধরনের কনট্রাক্ট দিয়েছেন দেখুন কিভাবে কারচুপি করা হয়েছে। অব লাগে এই সমস্ত অভিযোগ দেখে। আমরা কাগজে দেখেছি। আমি বিদ্যুত মন্ত্রীর ক একটা চিঠি দিয়েছি যে কিভাবে বিনা টেন্ডারে এই সমস্ত কনট্রাক্ট দেওয়া হয়ে ১০ থেকে ১৬ লক্ষ টাকা বিনা টেন্ডারে দেওয়া হয়েছে। একজন চিঠি লিখেছে

OFFICE OF THE SUPERINTENDING ENGINEER

To

The Chief Engineer (I).
I. & W. P. Deptt.,
West Bengal.

Memo. No. AO/1590, dated 21.4.73.

Sir,

As the works to be distributed to the contractors being in confo mity with the verbal instruction of the Hon'ble Minister for Irrigati and Power, Shri A. B. Ghani Khan Chowdhury, I would request you kindly move the Government for according their approval of the dist bution of work at the approved scheduled rates without calling tender.

উইদাউট কলিং টেন্ডার কাদের দেওয়া হয়েছে? ৬ জনের নাম আমি এখানে দিতে পারি ট্রেডারস এণ্ড ইঞ্জিনীয়ারস পেয়েছে ১১ লক্ষ টাকার, গ্রাজুয়েট কনস্ট্রাকটারস পেয়ে ১০ লক্ষ টাকার, নেমি চাঁদ জৈন ১০ লক্ষ, বি এল ভাপরা ১০ লক্ষ টাকা, এস এন ি এন্ড ক্লোং ৯ লক্ষ, ইস্টার্ণ ইঞ্জিনীয়ার ১০ লক্ষ। বিনা টেন্ডারে কার হুকুমে এইভা টেন্ডার দেওয়া হয়? এই টাকা বরকত সাহেবের নিজের টাকা? এই টাকা পশ্চি বঙ্গের মানুষের। আপনি কিভাবে বিনা টেন্ডারে দিলেন? দেখা গেল ফরাক্কাতেও এ রকম ব্যাপার হয়েছে ১৪ই জানুয়ারীতে। তার বিরুদ্ধে আমাদের এই বিধানসভার সদ আমাদের দলের সদস্য শ্রী শীশ মহাম্মদ সাহেব এই সমস্ত অভিযোগ উপরে পাঠিয়েছে

কিন্তু তার গায়ে কেউ হাত দিচ্ছে না। তারা বলছে এই টাকা গুরুদেবের নামে দেওয়া হয়েছে। আগে আমরা দেখেছি গ্রামবাংলার মানুষ দেব-দেবীর, কালী-মনসা, শীতলা-মঙ্গলচণ্ডী এই সমস্ত দেব-দেবীর ভোগ দিয়ে নিজের মনোস্কাম পূরণের কথা বলতো। কিন্তু আজকে দেখছি সেসব উঠে গেছে। এখন কোথায় মন্ত্রী আছেন কোথায় কংগ্রেস দলের বিধানসভার সদস্য আছে তাদের সব দেব-ভোগ্য দিয়ে লক্ষ লক্ষ টাকার দাম পাচ্ছে। কিভাবে টাকা আত্মসাৎ করে তার নজীর আমাদের কাছে আছে।

(গোলমাল)

আপনারা চ্যালেঞ্জ করবেন না। আমাদের কাছে তথ্য আছে। আমি আশা করবো মাননীয় মন্ত্রী এইভাবে যে টাকার কারচুপি হচ্ছে বিধানসভার সদস্যদের নিয়ে মুখ্যমন্ত্রীকে চেয়ার-ম্যান করে একটা কমিটি করা হোক। হুগলী জেলায় যে ডিস্ট্রিক্ট কনট্রাকটার এ্যাসো-সিয়েসন আছে তারা মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছে যে কিভাবে বিনা টেন্ডারে কনট্রাক্ট দেওয়া হচ্ছে সে সম্বন্ধে। হুগলী জেলায় দুটি টেন্ডার দেওয়া হয়েছে যারা এনলিস্টেড কনট্রাকটার ছিল তাদের বাদ দিয়ে। সেখানে নোটিশ গেল দেখা গেল অন্য নামে এসেছে। এইভাবেই বিদ্যুতের অবস্থা এইরকম পর্য্যায়ে এসেছে, ইরিগেশন পারপাস সার্ভ হচ্ছে না। এবং সেখানে একটা ভয়াবহ আকার ধারণ করেছে। জানি না বরকত সাহেবের ঘরে আলো নিভেছে কিনা, মুখ্যমন্ত্রী এলাকায় আলো নিভেছে কিনা—তবে কালকে বিধানসভায় আলো নিভেছে, গ্রামবাংলার মানুষের ঘরে আলো নিভছে। আনন্দবাজার পত্রিকায় দেখা গেছে যে বিদ্যুতের অভাবে ইঞ্জিনীয়ারিং শিল্পে ৪৫ কোটি টাকা লোকসান হয়েছে। এ আমাদের কথা নয়। ওয়েস্ট বেঙ্গল ইঞ্জিনীয়ারিং এ্যাসোসিয়েসনের চেয়ারম্যানের এই অভিযোগ—তিনি এই কথা বলেছেন। আজকে বাংলাদেশে বিদ্যুতের ঘাটতির জন্য ইঞ্জিনীয়ারিং শিল্পে কি ভয়াবহ আকার ধারণ করেছে, পাট শিল্পে, চা শিল্পে কি অবস্থা হয়েছে প্রায় ২৫ কোটি টাকা লোকসান হয়ে গেছে। অপরদিকে ৩১ কোটি টাকার উৎপাদন কম হয়েছে। এই হিসাব চেম্বার অব কমার্স-এর তরফ থেকে সরকারকে দিয়েছে। এইভাবে কি চা শিল্পে কি পাট শিল্পে যারা বৈদেশিক মুদ্রা আহরণ করে তাদের ফিগারে দেখতে পাই যে ৫ কোটি ৭ লক্ষ কে,জি, ৮ কোটি ৬ লক্ষ কে,জি, বিদ্যুত ঘাটতির জন্য উৎপাদন ঘাটতি হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি সরকার যেভাবে কাজ করে চলেছে তাতে এই সরকারকে দিয়ে কোন কাজ কি হবে? তাঁরা যেভাবেই হোক পাইপ গান দিয়ে হোক আর কারচুপি করেই হোক বাংলার সাড়ে চারকোটি মানুষকে স্তব্ধ করার চেষ্টা করুন না কেন একদিন না একদিন তাদের জনসাধারণের কাছে জবাবদিহি করতেই হবে।

[ 4-25—4-35 p.m. ]

আমি তাই ঐ গুজরাটের দিকে আঙ্গুল দেখিয়ে আপনাদের বলছি, সেখানে যেমন কংগ্রেসী এম, এল, এ-দের মাথা ন্যাড়া করে গাধার পিঠে চাপিয়ে দিয়েছিল তেমনি পশ্চিমবাংলাতেও সেই অবস্থা আসছে, আপনাদেরও মাথা ন্যাড়া করে সব চৈতন্যদেব করে দেবে।

(এ ভয়েসঃ—আপনি জগাই মাধাই হয়ে গেলেন যে)।

দেখুন স্যার, চিড়বিড় করে উঠেছে। ভূতের দল অমনি লাফাতে সুরু করেছে। স্যার, আজকে এই সরকারের বিদ্যুতমন্ত্রী যে সমস্ত কথা বলছেন, ফিগার দিচ্ছেন কালকে বাদ পরশুদিন দেখবেন তাঁর দেওয়া সমস্ত ফিগার পাল্টে যাচ্ছে। স্যার, আমরা জানি মানুষ দুটো পথে হাঁটে—একটা জলপথে, আর একটা স্থলপথে।

(এ ভয়েসঃ—আপনি কোন্ পথে হাঁটেন?)

আমি মাঝামাঝি থাকি। যাই হোক সে আলোচনায় যেতে চাই না। আজকে যদি পাওয়ার

ও ইরিগেসান বাড়াতে হয় তাহলে সমস্ত জায়গায় দৃষ্টি দিতে হবে। মানুষকে ভাঁওতা দিয়ে কোন লাভ হবে না। যদি কাজ করতে চান নামুন ফিল্ডে, সেখানে কাজ করে দেখান। ঐ ফারাক্কাকে কেন্দ্র করে গোটা বাংলাদেশের সম্বন্ধে যা চিন্তা করা হয়েছিল সেখানে দেখুন কি অবস্থা। আমি টেকনোক্রাট নই, তাঁদের সমর্থন করার জন্য বলছি না, টেকনোক্রাট দেবেশ মুখার্জীর যে এনকোয়ারী রিপোর্ট তাতে কি চেহারা আমরা দেখতে পাচ্ছি। ফারাক্কা সম্বন্ধে আমরা আশা করেছিলাম যে ফারাক্কা হলে গোটা কোলকাতা মহানগরী এবং বন্দর বাঁচবে এবং তা হলেই গোটা বাংলাদেশের অর্থনীতি ও মানুষ বাঁচবে। কিন্তু সেখানে কি অবস্থা? কাজেই বলব, সেদিকে দৃষ্টি দিন। ঐভাবে টেন্ডার না দিয়ে কাজ করা চলবে না। আর এর সঙ্গে সঙ্গে বলি, আর আপনারা খাবেন না, এরপর বদহজম হয়ে যাবে। টেন্ডার না দিয়ে এসব করার অধিকার আপনাদের কে দিয়েছে —জনসাধারণের টাকা কেন অপচয় করা হয়েছে সে কৈফিয়ত আপনাদের দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি আমার কাটমোশান মুভ করছি এবং শেষ করার আগে আশা করছি যে সমস্ত অভিযোগ উৎথাপন করলাম বিশেষ করে যে চিঠিটির কথা উল্লেখ করলাম সে ব্যাপারে বরকত সাহেব এনকোয়ারী করবেন। কারণ এইভাবে জনসাধারণের ৬১ লক্ষ টাকা অপচয় করার অধিকার তাঁর নেই। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি শেষ করলাম।

**Shri Sisir Kumar Sen:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সেচ ও জল দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবী এখানে উৎথাপন করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাতে গিয়ে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। তিনি এই ব্যয়বরাদ্দের দাবীর বক্তৃতার মাধ্যমে যে কথা পরিষ্কার করে বলেছেন তাতে এটা সহজেই অনুমান করা যায়। তার বিগত ২ বছরের মধ্যে তার যে ইচ্ছা, তার যে সদিচ্ছা, পশ্চিমবাংলার মানুষের বিভিন্ন সমস্যার কথা, বন্যানিয়ন্ত্রণের কথা, সেচ প্রকল্পের কথা এবং বিদ্যুত গ্রামে পৌঁছে দেবার কথা তিনি চিন্তা করেছেন এবং তা পরিপূরণের ক্ষেত্রে তার যে আর্থিক সংকটের কথা এই বক্তৃতায় সুপরিকল্পিতভাবে, সুস্পষ্টভাবে প্রকাশ পেয়েছে এবং এই বক্তৃতার মাধ্যমে আমরা একথা পরিষ্কারভাবে লক্ষ্য করেছি যে তার স্বাদ আছে কিন্তু সাধ্য নেই। অনেক-ক্ষেত্রে তিনি বিভিন্ন প্রকল্পের কাজ রূপায়ণের জন্য, বিভিন্ন প্রকল্পের কাজ সুষ্ঠভাবে সমাধান করার জন্য, আর্থিক অবস্থার কথা, দৈন্যের কথা কেন্দ্রীয় সরকারের কাছে সুন্দরভাবে পাঠিয়ে দিয়েছেন। সেই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ব্যর্থতার জন্য, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যথোপযুক্ত আর্থিক সাহায্য না পাবার জন্য আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে মানুষের যে বিদ্যুতের সমস্যা, গ্রামাঞ্চলের মানুষের বন্যানিয়ন্ত্রণের প্রশ্ন, তাদের দৈনন্দিন যে সমস্ত সমস্যা জড়িত আছে এবং সেচের সঙ্গে অধিকতর উৎপাদনশীল ধানচাষের এবং খাদ্য উৎপাদনের যে প্রশ্ন জড়িত আছে তা ব্যাহত হয়েছে বলে মনে করি। তার বক্তৃতার মাধ্যমে আমরা দেখেছি যে পশ্চিমবাংলার বিভিন্ন ক্ষেত্রে—মেদিনীপুর জেলায় কয়েকটি উন্নতশীল পরিকল্পনা গ্রহণ করেছেন যেমন কংসাবতী প্রোজেক্ট, ময়ূরাক্ষী প্রোজেক্ট, তিস্তা প্রোজেক্ট এবং সর্বশেষে আমি যে জেলায় বাস করছি হাওড়া জেলার যে কয়টি প্রকল্পের কথা উল্লেখ করেছেন, নিম্ন দামোদর পরিকল্পনার কথা বলেছেন। সেই সঙ্গে কেঁদুয়া প্রোজেক্টের কথাও উল্লেখ করেছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রি-মহাশয়কে এই সুচিন্তার জন্য অসংখ্য ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে একথাও বলতে চাই তার কাছে এই পরিকল্পনার কথা, এই কাজ রূপায়িত করার কথা তিনি চিন্তা করেছেন এবং তাকে বাস্তবে রূপায়িত করার জন্য কেন্দ্রের কাছে যে আর্থিক সাহায্যের আবেদন বার বার রাখছেন, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে একথা পাঠাতে চাই যে পশ্চিমবাংলার মানুষের বৈদ্যুতিক দুরবস্থার কথা, পশ্চিমবাংলার মানুষের বন্যা-নিয়ন্ত্রণের হাত থেকে মুক্ত হওয়ার যে চিন্তা সেই চিন্তার কথা মন্ত্রিমহাশয় রেখেছেন তা রূপায়ণের জন্য যে আর্থিক সাহায্য চেয়েছেন সেই আর্থিক সাহায্য না পাবার জন্য বন্যার হাত থেকে মুক্ত হচ্ছে না। পশ্চিমবাংলার

মানুষের দুই ফসলী, তিন ফসলী করার জন্য সেচের যে পরিকল্পনা তা বাস্তবে রূপায়িত হতে পারছে না। সুতরাং পশ্চিমবাংলার মানুষের যে আর্থিক অবস্থা যারজন্য মন্ত্রিমহাশয় চেষ্টা করছেন, আমি আপনার কাছে বিগত কয়েক বছরের ইতিহাস তুলে ধরতে চাই সরকারী তথ্য অনুসারে প্রতি বছর পশ্চিমবাংলায় বিভিন্নস্তরে যে বন্যা হচ্ছে, যে বন্যা নিয়ন্ত্রণের জন্য মাননীয় মন্ত্রিমহাশয় বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছেন এবং বিভিন্ন প্রকল্প গ্রহণ করে কেন্দ্রের কাছে সাহায্য চেয়েছেন সেই সাহায্য না পাবার ফলে প্রতি বছর যে বন্যার পরে যে রিলিফ দেওয়া হয় তার একটা তথ্য আপনার কাছে রাখতে চাই। ১৯৭০-৭১ সালে কেন্দ্রীয় সরকার ৬ কোটি ৬৪ লক্ষ টাকা রিলিফ দিয়েছেন, ১৯৭১-৭২ সালে ৯ কোটি ৬৩ লক্ষ টাকার রিলিফ দিয়েছেন, ১৯৭২-৭৩ সালে ৭৭ লক্ষ টাকা রিলিফ দিয়েছেন এবং ১৯৭৩-৭৪ সালে ২ কোটি ৫ লক্ষ টাকার রিলিফ দিয়েছেন। এই বন্যা হবার পরে যে রিলিফ দেবার জন্য কেন্দ্রীয় সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার এগিয়ে যাচ্ছেন। আমি যে কথা আপনার মাধ্যমে রাখতে চাই, সেটা হচ্ছে যে বন্যানিয়ন্ত্রণ করার জন্য যে পরিকল্পনাগুলি গ্রহণ করে কেন্দ্রীর সরকারের কাছে আর্থিক সাহায্যের আবেদন রাখছেন, বন্যা হবার আগে কেন্দ্রীয় সরকার যদি তাতে সাড়া দেন তাহলে আমার মনে হয় পশ্চিম বাংলার উন্নতির জন্য বন্যা নিয়ন্ত্রণের যে পরিকল্পনা গ্রহণ করেছেন, যে পরিকল্পনা গ্রহণ করে আমাদের সামনে উপস্থাপিত করেছেন এবং তারসঙ্গে ব্যয়বরাদ্দ রাখতে গিয়ে এক একটি পরিকল্পনার কথা উল্লেখ করেছেন, যে পরিকল্পনায় ১০ কোটি টাকা খরচ হওয়ার কথা, যে পরিকল্পনায় ১০ কোটি টাকা খরচ হলে সেই পরিকল্পনা সমাপ্ত হবে। সেখানে আগামী আর্থিক বছরে মাত্র ৪ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ করেছেন। আমি আপনার কাছে নিম্ন দামোদরের কথা হাওড়া জেলার অধিবাসী হিসাবে তুলে ধরতে চাই। নিম্ন দামোদরের জন্য সর্বমোট ৪০ কোটি টাকা ব্যয় করার কথা চিন্তা করেছেন কেন্দ্রীয় সরকার। এই আর্থিক বছরে ১ কোটি ২৫ লক্ষ টাকা মাত্র নিম্ন দামোদরের জন্য কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন। সুতরাং সহজে একথা অনুমান করা যায় যে প্রকল্পটি সম্পূর্ণ করার জন্য ৪০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার বরাদ্দ করেছেন তাতে আগামী আর্থিক বছরে ১ কোটি ২৫ লক্ষ টাকা খরচ করা হলে ঐ পরিকল্পনা রূপায়িত হতে ১০ কি ১৫ বছরে হবে, কি কবে শেষ হবে বলা যাচ্ছে না তাই আপনার মাধ্যমে সেচ ও বিদ্যুতমন্ত্রী মহাশয়ের কাছে একথা রাখতে চাই। তাই আমি আপনার মাধ্যমে বিদ্যুতমন্ত্রী তথা সেচমন্ত্রীর কাছে এই কথা রাখতে চাই কেন্দ্রীয় সরকারের কাছে প্রেসার দিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দাবীগুলো যেভাবে উত্থাপন করেছেন এই নিম্ন দামোদর পরিকল্পনার কাজ যদি ত্বরান্বিত না করেন তাহলে বর্ধমান, হাওড়া এবং হুগলী জেলা প্রতি বছর যেভাবে বন্যার কবলে পড়ছে এবং আগামী বছরেও সেইরকমভাবে পড়বে। আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী, বিদ্যুতমন্ত্রীর কাছে কেঁদুয়া প্রকল্পের কথা তুলে ধরতে চাই। দীর্ঘ ২৫ বছর ধরে এই কেঁদুয়া প্রকল্পের দাবী করে আসা হচ্ছে। গত আগস্ট মাসে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এর শিলান্যাস করে এসেছেন, এই প্রকল্পের কাজ যাতে ত্বরায় সম্পন্ন হয়, এই আবেদন জানিয়ে, এই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-35—4-45 p.m.]

**Shrimati Geeta Mukhopadhyaya:**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, ছোটবেলায় সকল বাঙ্গালীর মত আমিও রবীন্দ্রনাথের কাব্য পাঠে বড়ই আগ্রহী ছিলাম। আমি তৎকালে পড়েছিলাম 'চল চপলার চকিত চমকে করিছ চরণ বিচরণ', আমি তখন মানেটা বুঝতে পারি নি, এখন এই পরিস্থিতিতে সেই পংক্তির মানে বুঝতে পারছি। বর্তমানে আমরা গৃহিণীরা বিমূঢ়, বিহ্বল এবং পশ্চিমবাংলার জনসাধারণ একান্ত বিভ্রান্ত। আমার কথা শুনে আমি জানি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রিমহাশয় রাগ করবেন। কারণ একটু আগে উনি বলেছেন যে বিশ্বনাথবাবু একজন সিনিয়ার সদস্য, তিনি বললেন যে লোড শেডিং হচ্ছে। এটা কি শুধু আমাদের দোষ, বলে উনি একটা দাবী করেছেন। সেটা হচ্ছে এই আমাদের পরিচালনার মধ্যে ইনএফিসিয়েন্সি কিছু নেই।

আর একটা সেক্সপিয়ারএর কথা মনে পড়ে গেল। যেখানে ব্রুটাশ ইজ এ্যান নোব্‌ল ম্যান বলা হয়েছে। আমি শুনতে শুনতে ভাবছিলাম সত্যই বরকত্‌ সাহেব ইজ কারেজিয়াস ম্যান। কিন্তু যে কথাটা উনি তুলেছেন সেই কথাটা হোক একটু। উনি বলেছেন, তিন লক্ষ ডিম্যাণ্ড বেড়েছে, বেড়েছে নিশ্চয়ই। তার একটা অঙ্ক দিয়েছেন, সেই ডিম্যাণ্ড বাড়াটা ভুলে গিয়ে বিশ্বনাথবাবু 'লোড শেডিং' বললেন, বলে উনি দুঃখ পেয়েছেন, ডিম্যাণ্ড বেড়েছে নিশ্চয়ই। উনি নিজে বলেছেন যে ডিম্যাণ্ড কত বেড়েছে। বলে অঙ্কটা দিয়েছেন, তাতে এক হাজার কত বলে উনি উল্লেখ করেছেন। কিন্তু সেই ডিম্যাণ্ড বাড়বার পটভূমিকায় উনি একটা কথা বলে শুরু করেছিলেন—আজকে প্রডাক্‌শন কত পশ্চিমবাংলায়? তাতে দেখলাম আজকে সকাল বেলা ৪৫৫ মেগাওয়াট এবং বিকাল বেলায় ৫৩০ মেগাওয়াট, এই প্রডাকশন হবে। এখন বাড়তি ডিম্যাণ্ডের কথা ছেড়ে দিন, পশ্চিমবাংলায় নূতন প্রডাক্‌শনের কথা ছেড়ে দিন। এটা ঘটনা কি না যে ডি, পি, এল, সি, ই, এস, সি, ডি, ভি, সি, এবং ব্যাণ্ডেল এই মিলে ফার্ম ক্যাপাসিটি যা—ব্যাণ্ডেলে ফার্ম ক্যাপাসিটি দেখছি ৩৪০, ডি, পি, এল ১৭৫, সি, ই, এস, সি ৩১৯, ডি, ভি, সি ৩০৩। যোগ যদি করি তাহলে দাঁড়াবে ফার্ম ক্যাপাসিটি ১০৩৭।

স্যার, ১০৩৭-এর মধ্যে ৪৫৫ প্রডিউসড হয়েছে, নতুন ডিম্যাণ্ডের ব্যাপার নয় এটা পুরান ব্যাপার। সুতরাং কথাটা লুকিয়ে রাখলে হবে না, এর সঙ্গে এফিসিয়েন্সি এবং ইন-এফি-সিয়েন্সি বলে একটা ব্যাপার জড়িত আছে। এই চকিত চমক শুধু বিজলীর ক্ষেত্রে নয়, এখানে প্রতিশ্রুতিরও চকিত চমক চলছে। স্যার, এটা ভুলে গেলে চলবে না যে তৃতীয় বাজেট এটা এই সরকারের, এটা প্রথম নয়, সুতরাং আমাদের বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের প্রতিশ্রুতি এবং তার ইমপ্লিমেন্টেশন নিয়ে আমরা আলোচনা করতে পারি। এই নিয়ে ঝগড়ার কিছু থাকতে পারে না বা আগেকার লোকদের কিছু বলবার অবকাশও এখানে নেই। কারণ ৫ বছরের তৃতীয় বছর এটা চলছে, এখন আর জ্যোতি বসু বা প্রফুল্ল সেনকে নিয়ে আসা যাবে না। আজকে বলতে হবে যে রুরাল ইলেকট্রিফিকেসনের প্রতিশ্রুতি পলিটিক্যাল স্টান্ট কিনা? আমি আজকে এই বলে অভিযোগ করছি যে এটা পলিটিক্যাল স্টান্ট। এর আগের বছর আমি এই বাজেটের দিন বলতে পারিনি, দিল্লী থেকে দৌড়ে এসেছিলাম বলবার জন্য কিন্তু সময় না হওয়ায় আমি বলতে পারিনি। তারপর সাপ্লি-মেন্টারি বাজেটের সময় আমি জিজ্ঞাসা করেছিলাম যে সাঁওতালদি প্রজেক্টের কাজ কবে চালু হবে, তখন গত বছর ২৯শে মার্চ মন্ত্রিমহাশয় বললেন যে জুন মাসে চালু হবে। স্যার, অক্টোবর মাসে প্রধানমন্ত্রীকে দিয়ে সাঁওতালদি ওপেন করানো হয়েছে, কিন্তু আমি বলব জুন মাসে চালু হবে এই প্রতিশ্রুতি উনি যখন দিয়েছিলেন তখন তিনি সেটা করতে পারলেন না। তারপর অক্টোবর মাসে প্রধানমন্ত্রীকে দিয়ে বিরাট ফেনফেয়ার করে লোকেদের বোঝালেন যে এটা হয়ে গেল। এই ব্যাপারে আপনারা যে কমিশন করেছিলেন তাতে বলেছিলেন ১২০ মেগাওয়াট প্রডিউসড হবে। সেখানে মাত্র ৪০ মেগাওয়াট হচ্ছে। তখন আপনারা বলেছিলেন যে সাঁওতালদি যদি তাড়াতাড়ি করতে পারি তাহলে পশ্চিমবঙ্গের অনেক রিলিফ হবে। এখন ঘটনাটা টেকনোক্রেটদের ঘাড়ে চাপালে চলবে না, এখানে কথাটা হচ্ছে ইনএফিসিয়েন্সির, সেটা টেকনোক্রেটেরই হোক আর চেয়ারম্যানেরই হোক। এখন এই ইনএফিসিয়েন্সি কার কতটা এই ৪০ মেগাওয়াটের ব্যাপারে তা বলব, তবে তার আগে প্রতিশ্রুতি জানানোর ব্যাপারে আমাদের মন্ত্রিমহাশয়ের বিরুদ্ধে কিছু অভিযোগ করব। ছোট মন্ত্রিমহাশয়কেও বলব, আগে বড় মন্ত্রিমহাশয়কে বলেনি। প্রথম অভিযোগ হচ্ছে আমাদের এরোপ্লেন ভাড়া করে ভারত ভ্রমণে পাঠানো হয়েছিল কি এস্টিমেটস কমিটি করে এই বিধানসভা থেকে? আমরা সেই কমিটির মেম্বাররা এই বিধানসভায় একটা প্রস্তাব পেশ করেছিলাম এবং তাতে বলেছিলাম এটা অবিলম্বে কার্য্যকরী করা হোক এস্টিমেটস কমিটির রেকমেণ্ডেশনগুলি। তখন ঐ বেঞ্চ থেকে একটা এমেণ্ডমেন্ট দেওয়া হলো যে যথা শীঘ্র কার্য্যকরী করা হোক। আমি এখন অভিযোগ করছি যে সেই এস্টিমেটস কমিটির রেকমেণ্ডেশনগুলি এই বিষয়ে কার্য্যকরী করা হচ্ছে না। সাঁওতালদি সম্পর্কে যে পলিটিক্যাল স্টান্ট দিয়েছেন তা জনগণকে বিভ্রান্ত করছে। কেন এই অভিযোগ করছি, তার অন্যতম প্রধান কারণ হচ্ছে ইনএফিসিয়েন্সি। সাঁওতালদির ব্যাপারে আমাদের

এস্টিমেটস কমিটি কতগুলি রেকমেণ্ডেশন করেছিলেন, সেই রেকমেণ্ডেশনে বলা হয়েছিল যে যত শীঘ্র সম্ভব সাওতালদির কাজ শেষ করে একে চালু করতে হবে।

[4-45—4-55 p.m.]

তখন তাঁরা বলেছিলেন এখন ট্রান্সমিসান লাইন-এর ব্যাপারে গুরুতর গোলমাল। সেই গোলমালকে তাড়াতাড়ি মিটিয়ে ফেলে তখন তাঁরা একথা বলেছিলেন আমাদের যে পাওয়ার ক্রাইসিস হচ্ছে তার কতকগুলি এসপেক্ট হচ্ছে

Improper and modequate power development programme.

একথা বলেছিলেন dely in establishing new power project, lack of transmission facilities, numerous other operational problems এগুলি দূর করার কথা ছিল। সাঁওতালদিহিতে ৪০ মেগাওয়াট-এর কথা মন্ত্রিমহাশয় বলেছিলেন। সেজন্য কার কার উপর দোষ দিচ্ছেন। কয়েকদিন আগে তাঁর একটা বিবৃতি খবরের কাগজে দেখলাম তাতে তিনি যন্ত্রপাতির কিছু দোষ দিয়েছেন। ইঞ্জিনীয়াররা নাকি তাঁকে বলছেন যন্ত্রপাতির দোষ দেখা দিচ্ছে বলে প্যারানথেসিস একটা দেখিয়েছেন ইউ,এস,এস,আর-এর যন্ত্রপাতি। কোন ইঞ্জিনীয়ার আপনাকে একথা বলেছেন? সাঁওতালদিহিতে যন্ত্র যে আপনারা লাগিয়েছেন সেই যন্ত্র ভুপাল থেকে আনান। ভুপালের সঙ্গে কোলাবোরেসান-এ হল এ্যাসোসিয়েটেড ইলেক-ট্রিক্যাল ইনডাষ্ট্রিস অফ ইউ, কে। হঠাৎ সেটা ইউ,এস,এস,আর-এর যন্ত্র কিরকমভাবে হল? একথা সত্যি কি মিথ্যা এ্যাট লিষ্ট ইঞ্জিনীয়ার বললেও ল্যাজ উল্টে দেখলেন না কোথাকার যন্ত্র? সাঁওতালদিহিতে এই সমস্ত যে গোলমাল তারমধ্যে একথাও ভাইটাল একটা ছিল যে মার্চ-জুন মাসে হবে। একথা কিন্তু বলার পরেও ভাইটাল ইকুইপমেন্টস হারিয়ে গেল, কোথাও খুঁজে পাওয়া গেল না। সেই কনজাইনমেন্ট হারিয়ে যাবার জন্য কারা দায়ী তার-জন্য কি রেসপনসিবিলিটি ফিক্সড হয়েছে? যদি না হয়ে থাকে তাহলে তাকে ইনএফিয়েনসি বলব না? এরজন্য সেই জিনিষের দেরী হয়েছিল একথা কি বলব না? তারপর একজন মেম্বার ছোটাছুটি করে এবার আনা হয়েছে সেকেন্ড সেট। কিন্তু তাও বলা হচ্ছে সেকেণ্ড সেট কমিসান করতে আরও দেরী হবে। ট্রান্সমিসান লাইন-এর এখন কি অবস্থা? এখন শুনছি শুধু পুরুলিয়া পর্য্যন্ত একটা ট্রান্সমিসান লাইন হবে ৪০ মেগাওয়াট এবং এটা চলে আসছে খড়গপুরের দিকে এবং ডি,ভি,সি-র যে পাওয়ার দেবার কথা সেই পাওয়ার রিপ্লেস হচ্ছে। তার মানে কোন এ্যাডিশনাল পাওয়ার ডি,ভি,সি সাপ্লাই করছে না। আজ আর কোন উপায় নেই। সাঁওতালদিহি ১২০ মেগাওয়াট প্রোডিউস করলে কোলকাতায় তা আনবেন। কিন্তু দুর্গাপুর-ব্যাণ্ডেল লাইনে ট্রান্সমিসান লাইন যতক্ষণ পর্য্যন্ত না হবে ততক্ষণ পর্য্যন্ত ১২০ মেগাওয়াট আনতে পারবেন না। এ বিষয়ে ব্যবস্থা করার কথা এসটিমেট কমিটি বলেছিলেন। কিন্তু একবারও সে সবের উল্লেখ করেননি। সেজন্য বলেছি হি ইজ এ কারেজিয়াস ম্যান। ইমপ্রপার ম্যানিং, ইমপ্রপার ক্যাডারি সিলেক-সান-এর জন্য করতে পারিনি যদি বলতেন তাহলেও হোত। কিন্তু কোন সময়ে এসব কথা বলেননি। বরং সব সময় বলেন ঠিক হ্যায়। এসটিমেট কমিটি আবার বলেন ইঞ্জিনীয়ার মেম্বার সম্বন্ধে। এ বিষয়ে ১১ই মার্চের হিন্দুস্থান স্ট্যানডার্ড-এ খবর আছে। ৩ জন ইঞ্জিনীয়ার মেম্বার আমরা বোর্ডের মধ্যে নিয়েছি বলে তাঁরা বলেছেন। কিন্তু এসটিমেট কমিটি একথা বলেছিলেন

The Committee notes that all India trends were appointing qualified electrical engineers to leave the boards and in the committee's opinion this is a welcome trend and should find expression also in West Bengal.

চেয়ারম্যান টেকনোক্যাট করতে কোন বাঁধা নেই। একথা বলার পরেও এক বছর চলে গেল, ব্যাকিং আপ রেসোলিউসন এ্যাসেমব্লী-র যে তাড়াতাড়ি কর--কিন্তু সেসব হল না কেন? হিন্দুস্থান স্ট্যানডার্ড-এ বলেছে যিনি নাকি হোলটাইম মেম্বার এখনও পর্য্যন্ত তাঁর কাদের কোন এ্যালোকেসান পর্য্যন্ত হয়নি। এখানে আবার একজন ডেপুটি চিফ্ ইঞ্জিনীয়ারকে সুপারসিড করে অন্য

আর একজন ভদ্রলোককে এ্যাডিশনাল, চিফ্ ইঞ্জিনীয়ার করার জন্য সেখানে কাজের দারুণ ডিসরাপসান হচ্ছে। চেয়ারম্যান কেন এইরকম নির্দেশ দিলেন। এরমধ্যে আছে

Power development and generation Programmes are being seriously hampered because of an all out animosity between the engineers of the Board and the Chairman.

কেন এ্যানিমোসিটি হবে? কেন টেকনিক্যাল ব্যাপারে মীমাংসা করা যাচ্ছে না? এসব ব্যাপারে কাকে দেওয়া হবে, না দেওয়া হবে কিছুই বলা হচ্ছে না।

আমি এরকম অনেক পয়েন্ট বলতে পারি কিন্তু সময় নেই। আমি জানি ইনএফি-সিয়েনসী আছে, ফাংসনাল রিঅরিএনটেসন যেটা করা উচিত সেটা হচ্ছে না কিন্তু একথা আমি চ্যালেঞ্জ করে বলতে পারি এবং আমি যেটা শুনছি সেটা হচ্ছে এই বিদ্যুত লাইনে বেশ কিছু ভদ্রলোকের অবস্থা হচ্ছে "চপলা লক্ষ্মী মরেও অচপল"। আমি জানিনা বিদ্যুতের দাবী কেন এঁদের কাছে ধরা দেয় না। এ্যাডিসন্যাল পাওয়ারের জন্য আমরা টাকা পেয়েছি সেটা ভাল কথা এবং তারজন্য আমি মন্ত্রিমহাশয়ের যেটুকু কৃতিত্ব পাওনা সেটা তাঁকে আমি দেব। আই স্যড গিভ দি ডেভিল হিজ ডিউ। আমি জানি ইউ আর নট এ ডেভিল, আপনার কৃতিত্ব যেটুকু ডিউ সেটা আপনাকে আমি দিলাম। কিন্তু কথা হচ্ছে একটা প্রোজেকটের জন্য টাকা পাওয়া এবং সেই প্রোজেক্ট হওয়ার মধ্যে যে কতখানি তফাৎ আছে সেটা আমি সাঁওতালদিহির একটা উদাহরণ বিশেষকরে তাঁর কাছে বলছি। নূতন যে সমস্ত পাওয়ার প্রোজেক্ট হচ্ছে তার ব্যাপারে যদি আপনি টেকনিক্যাল মানুষের ব্যবস্থা না করেন তাহলে বারবার প্রতিশ্রুতি দেওয়া সত্বেও যে জিনিস আগে হয়নি সেটাই আবার হবে। আমি দাবী করছি যে কয়টা নূতন কন্সট্রাকসন হবে তারজন্য একটা বোর্ড করুন এবং উপযুক্ত টেকনিক্যাল লোক নিয়ে সেটা করুন। আর তা যদি না করেন তাহলে একটা সেপারেট অর্গানাইজেসন করুন, সমস্ত কিছু একসঙ্গে এই ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের উপর রাখবেন না। কোলাঘাটে একজন ডেপুটি চিফ ইঞ্জি-নিয়ারকে দেওয়া হয়েছে যাঁর থার্মাল পাওয়ার প্রোজেক্ট সম্বন্ধে কোন জ্ঞান নেই। বেল-তলা ন্যারা একবার তো শিখবে। আমি মনে করি কমিশনের ক্ষেত্রে অন্যরকম ব্যবস্থা করা উচিত কিন্তু দুঃখের বিষয় সেটা এখন পর্য্যন্ত হয়নি। আর একটা কাজ তিনি ভাল করেছেন অর্থাৎ ১০ হাজার লোক তিনি নিযুক্ত করেছেন। আমি আগেই বলেছি বিদ্যুতের লাইনে দেখছি "চপলা লক্ষ্মী মরেও অচপল"। এই যে ১০ হাজার লোককে নেওয়া হয়েছে তাদের কোন স্পেসিফিক কাজের জন্য নেওয়া হয়েছে, তারা কোথায় কাজ করবে সেটা তারা জানেনা। অসংখ্য লোক যাতায়াতের পথে আমাকে বলে, দিদি, কোথায় আমাদের কাজ হবে বলতে পারেন? আমি তাদের বললাম, সে কি কথা, তোমাদের কাজ হয়েছে অথচ কোথায় তোমরা কাজ করবে সেটা জাননা? তারা বলল আমাদের কাজ হয়েছে জানি কিন্তু কোথায় কাজ হয়েছে তা জানিনা। কাজেই বলছিলাম তাদের কাজ এ্যাসাইন না করে কেন লোক নিলেন? যাহোক, যে কাজ করেছেন তা তো করেছেন কিন্তু যে সমস্ত কাজ করলে কাজে দিত সেগুলি করেননি। তারপর রুরাল ইলেকট্রিফিকেসনের ক্ষেত্রে দেখছি উত্তর বাংলায় ১২ কিলোমিটার ট্রাংক লাইন যা দিয়েছেন তার বেশীরভাগ গ্রামে কনেকসন দেবার কোন কথাই উঠতে পারেনা এরকম জায়গায় দিয়েছেন। আমি তো মনে করি এটা আপনাদের একটা পলিটিক্যাল স্টান্ট। ট্রাংক লাইন দিয়েছেন এমন জায়গায় যেখানে কনেকসন দেবার প্রশ্নই উঠতে পারেনা। ইফ দ্যাট ইজ নট পলিটিক্যাল স্টান্ট, হোয়াট ইজ কল্ড পলিটিক্যাল স্টান্ট, মে আই নো? তারপর আর আই সি থেকে যেগুলি পাওয়া উচিত ছিল সেগুলিও আমরা কন্ডিসন ফুলফিল করছিনা বলে পাচ্ছিনা। আমি মনে করি রুরাল ইলেকট্রিফিকেসনের প্ল্যানিং আমাদের অন্যরকম হওয়া উচিত। তারপর আমার বক্তব্য হচ্ছে আজকাল তো দেখছি অনেক লোকের ঘরেই টাকা যাচ্ছে কিন্তু এই স্মল ইয়ং বয়েজরা কি অপরাধ করল? কিছু বাচ্চা ছেলে ব্যাংকের কাছ থেকে টাকা নিয়ে কন্ট্রাক্টরের কাজে নেমেছিল কিন্তু দেখছি স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের নানা টাকা নানাদিকে যাচ্ছে অথচ এই ছেলেগুলো তাদের বিলের টাকাগুলো পাচ্ছেনা।

[ 4-55—5-05 p.m. ]

সুতরাং এইগুলিকে কি প্রপার ম্যানেজমেন্ট বলতে পারি। অতএব এইরকম একটা অবস্থা আমি বলতে বাধ্য হচ্ছি যে বিদ্যুৎ পরিচালনা কাজে যা চলছে তার যদি বেশ একটু ঢেলে সাজান যায় তাহলে এত টাকা এত পোটেনসিয়াল তৈরী করবার যে চেষ্টা করা হচ্ছে সেই পোটেনসিয়ালগুলি তার যথাযথ ফল দেবে না। তখন আর কতদিন জ্যোতি বসুর নামে চলবে, বেশীদিন তো চলবে না। অতএব এই অবস্থার মধ্যে যদি প্রকৃত পরিবর্তন চান তাহলে আমি বলব মন্ত্রিমহাশয় একটু কম সাহসী হন, একটু ভাবুন যে কেন ইনস্টল ক্যাপাসিটির বেশীর ভাগ তৈরী হয় না। ডি,পি,এল সাহেবও একটু ভাবুন। তার ক্যাপাসিটি কেন পরিপূর্ণ হয় না এবং একে কেন অপরের উপর দোষ দেবেন। সুতরাং আমার অনেক ছোট মন্ত্রিমহাশয়ের প্রতিশ্রুতি নিয়ে বলবার ছিল সময় নেই বলে আর তরুণ বলে দুই কারণে আমি এখন তাকে ছেড়ে দিলাম কিন্তু আমার মূল কথা আমি উপস্থিত করলাম যে পশ্চিমবাংলায় বিদ্যুতের রাজ্যে, বিদ্যুতের ব্যাপারে নৈরাশ্য চলছে। এই নৈরাশ্যের জন্য মন্ত্রিমহাশয়কে এবং তাঁর মন্ত্রিসভাকে পূর্ণ দায়িত্ব নিতে হবে। তারজন্য আমি তাঁদের বর্তমান পলিসি ডিসয়্যাপ্রুভ করে আমি এই ৬৭ গ্রান্টের আমার যে কাট মোশান সেগুলি মুভ করছি এবং বলছি এই পরিস্থিতি পরিবর্তিত হবার আগে তাদের টাকা পয়সা পাওয়ার কোন যুক্তি নেই এবং মূল গ্রান্টের বিরোধিতা করছি—৬৭ নং গ্রান্টের, অন্য গ্রান্টের নয়। অপরাপর গ্রান্টের সম্বন্ধে আমার বন্ধুরা বলবেন, আমার আজকে সময় নেই। আমার বক্তব্য যে পশ্চিমবঙ্গের পক্ষে একান্ত প্রয়োজনীয় বিদ্যুৎ সেই সম্বন্ধে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখলাম। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Rajani Kanta Doloi :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ ও বিদ্যুৎমন্ত্রী মহাশয় আমাদের সামনে যে ব্যয়-বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি। আমি আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি মন্ত্রিমহাশয়ের কর্মকুশলতার জন্য। তিনি যে সমস্ত কাজ আরম্ভ করেছেন গত ২৬ বছর ধরে দেখে এসেছি তা সম্ভব হয় নি, এই দুই বছরের মধ্যে তা সম্ভব হয়েছে। বিশ্বনাথবাবু তিনি মন্ত্রী ছিলেন, মেদিনীপুরের লোক তিনি, তাঁর সেই মন্ত্রীত্বের সময়ে সেই কাজও তিনি করতে পারেননি। আমাদের মন্ত্রিমহাশয় মেদিনীপুরে যে কাজ করেছেন, দুবদা বেসিন, বারচৌকা এবং ভোঁসরা খাল দাসপুর তিন চার নং ক্যানেল-এগুলিতে তিনি যে সংস্কারমূলক কাজ করেছেন এবং বন্যা নিয়ন্ত্রণের জন্য যে সমস্ত ব্যবস্থা করেছেন তারজন্য মেদিনীপুরবাসীর তরফ থেকে আমরা মন্ত্রিমহাশয়কে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে পূর্ববর্তী বক্তা লোডসেডিং সম্বন্ধে যে কথা বলে গেলেন সেই সম্বন্ধে আমার বক্তব্য যে আজকে যে টেকনোক্র্যাটদের বক্তব্য চলছে তার অন্যতম কারণ এবং সেই ধর্মঘটের পিছনে সি, পি, আই-দের যে মদত রয়েছে সেটা প্রমাণ হয়ে গেছে। আমি বলব তাদের জন্য আজকে এই অবস্থা হচ্ছে এবং তাদের জন্যই আজকে এই লোডসেডিং এবং ইলেকট্রিক ফেল করছে এই কথাই আজকে আমি আপনাকে জানাতে চাচ্ছি। ফ্লাড কন্ট্রোলের ব্যাপারে যে কথা আমাদের মন্ত্রিমহাশয় তাঁর বক্তব্যে রেখেছেন তাতে দেখা যাচ্ছে নর্থ বেঙ্গল ফ্লাড কমিশন তৈরী হয়েছিল নর্থ বেঙ্গলের বন্যা নিয়ন্ত্রণের জন্য। আমি অনুরোধ করছি মেদিনীপুর, হাওড়া ও হুগলী এই তিনটি জেলাকে নিয়ে সাউথ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিটি গঠন করুন এবং যে সমস্ত এরিয়া বছরের পর বছর বন্যার জলে ডুবে যাচ্ছে সেই সমস্ত এরিয়ার জনসাধারণকে বন্যার কবল থেকে রক্ষা করবার জন্য ব্যবস্থা গ্রহণ করুন কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি তাঁর বক্তব্যের মধ্যে আমরা এটা দেখতে পাচ্ছি না। আমি অনুরোধ করব এই এরিয়াগুলিকে বন্যা থেকে মুক্ত করার জন্য তিনি চেষ্টা করবেন। আমরা আশা করব যে আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যেন তিনি সাউথ বেঙ্গল ফ্লাড কন্ট্রোল কমিশন তৈরী করে মেদিনীপুর, হাওড়া ও হুগলীর বন্যা নিয়ন্ত্রণের জন্য চেষ্টা করবেন।

মিঃ স্পীকার, স্যার, যে কথা আমার পূর্ববর্তী বক্তা বলে গেলেন ডি,ভি,সি, সম্বন্ধে একথা বলতে গিয়ে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে পারি যে দুটি কারণে ডি,ভি,সি, তৈরী করা হয়েছিল- একটি হল বন্যা নিয়ন্ত্রণ, আর একটা ছিল বিদ্যুৎ উৎপাদন। আমরা দেখেছি বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে ডি,ভি,সি, পুরো ফেল করেছে। যে সমস্ত ড্যাম তৈরী হয়েছে সেই সমস্ত ড্যাম থেকে বর্ষার সময় জল ছেড়ে দেওয়া হয়। ফলে বন্যা হয় কিন্তু যখন জল দরকার তখন জল চাইলেও আমরা পাইনা। এর অন্যতম কারণ যে ড্যামের পাশে যে সমস্ত জমি রয়েছে সেই সমস্ত বিহার সরকার দখল করে রেখে দিয়েছে। সেই সমস্ত জমি আমরা এখন এ্যাকোয়ার করতে পারিনা। আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো সেই সমস্ত জমি এ্যাকোয়ার করেন যাতে বর্ষাকালে জল ছাড়ার ব্যবস্থা না হয়, নদীতে জলের চাপ না পড়ে সেইজন্য যেন তিনি চেষ্টা করেন। মিঃ স্পীকার, স্যার, বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি ডি,ভি,সি-র চেয়ারম্যান মিঃ রাঘবন--আমি গতকাল আনন্দবাজার পত্রিকাতেও দেখেছি, সেই মিঃ রাঘবনের কীর্তিকলাপ এবং সে সম্বন্ধে মাননীয় সেচ-মন্ত্রিমহাশয়ও বার বার কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলেছেন। সেই রাঘবন তিনি ইচ্ছামত কাজ করে চলেছেন। তিনি পশ্চিমবঙ্গ কেডারের আই, এ, এস, ছিলেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি তিনি এই পশ্চিমবঙ্গ থেকে ডি,ভি,সি-র হেড কোয়াটার্স বিহারে স্থানান্তরিত করবার জন্য চেষ্টা করছেন এবং পশ্চিমবঙ্গ সরকারকে বিভিন্ন কাজে এড়িয়ে যাচ্ছেন, পশ্চিমবঙ্গ সরকারকে অপদস্থ করবার জন্য তিনি বিশেষভাবে চক্রান্ত সৃষ্টি করছেন এবং আমরা দেখতে পাচ্ছি যে কিছুদিনের মধ্যে উনি কিছু লোক নিযুক্ত করেছেন। তাতে লক্ষ লক্ষ টাকা খরচ করছেন, কিছু পোষ্ট তৈরী করে কিছু লোককে--নিজেদের লোককে ঢুকিয়ে কাজে লাগিয়ে লক্ষ লক্ষ টাকা খরচ করে মিঃ রাঘবন আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে বিপদে ফেলবার চেষ্টা করছেন এবং তার এই কার্যকালে আমরা দেখতে পাচ্ছি যেখানে বিদ্যুৎ উৎপাদন ছিল ৯৩০ মেগাওয়াট সেটা কমে ৩৩০ মেগাওয়াটে এসেছে এবং তিনি এখন পর্যন্ত আমাদের বিহাররাজ্য সরকারের সঙ্গে যোগাযোগ করে আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে অপদস্ত করবার জন্য চেষ্টা করছেন। মিঃ স্পীকার, স্যার, আমি সেইজন্য অবিলম্বে অনুরোধ করবো অবিলম্বে মিঃ রাঘবনকে এই পদ থেকে সরিয়ে অন্যত্র বদলি করে দেন এবং এখানে একটি ভাল লোককে বসিয়ে দেন যিনি পশ্চিমবঙ্গের কথা ভাববেন, যিনি পশ্চিমবঙ্গের কথা চিন্তা করবেন, পশ্চিমবঙ্গের উন্নতির জন্য চেষ্টা করবেন। মিঃ স্পীকার, স্যার, আমি আরো একটা ইমপর্ট্যান্ট কথা আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রি-মহাশয়ের কাছে রাখবো যে নেভিগেশন ক্যানেলের কথা উনি বলেছেন, দুর্গাপুর থেকে ত্রিবেনী পর্যন্ত একটা ৮৫ মাইল নেভিগেশন ক্যানেল তৈরী করা হয়েছিল। তার উদ্দেশ্য ছিল ডাঃ রায়ের পরিকল্পনা অনুযায়ী সেখানে ৫ কোটি টাকা খরচ করে এই ক্যানেল তৈরী করা হয়েছিল এবং তার উদ্দেশ্য ছিল যে দুর্গাপুর থেকে ইস্পাত, কয়লা ও অন্যান্য জিনিসপত্র আসবে এবং কলকাতা থেকে এসেনসিয়াল কমোডিটিস্ দুর্গাপুরে যাবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি সেই সমস্ত ক্যানেল সংস্কার করা হচ্ছেনা, কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছেনা। এই সম্পর্কে উড়িষ্যা কোষ্ট ক্যানেল এবং হিজলী ক্যানেলের কথা উল্লেখ করবো। উড়িষ্যা ক্যানেল থেকে কলকাতায় আসতে গেলে এই নূতন পথে আসা যাবে এবং জিনিসপত্রও আমরা আনতে পারবো। আজকে এই পেট্রোল, মবিল, ডিজেলের যে স্কেয়ারসিটি দেখতে পাচ্ছি সেখানে আমি বলবো ইনল্যান্ড নেভিগেশন রুটের ব্যবস্থা করতে হবে এবং এই সমস্ত ক্যানেলগুলির সংস্কার করার জন্য অনুরোধ জানিয়ে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Bhawani Prosad Sinha Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ, বিদ্যুৎ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় কর্তৃক যে দাবীর ব্যয়-বরাদ্দ তাকে আমি সমর্থন করছি। মাননীয় সদস্য শ্রীতিমির ভাদুড়ী মহাশয় এবং মাননীয় সদস্যা শ্রীমতী গীতা মুখার্জী আজ এখানে যে বক্তব্য রেখেছেন মূলতঃ সেই বক্তব্যের উপর কিছু বলতে চাই। আমরা কেউই বোধ হয় অস্বীকার করিনা, স্যার, যে সেচের ব্যাপারেই হোক, বিদ্যুতের ব্যাপারেই হোক অসুবিধা আছে--একথা কেউই অস্বীকার

করিনা এবং এটার আসল জায়গায় গিয়ে বোধ হয় আমরা পোঁছাতে পারিনি। বিশেষ করে ডি, ভি, সি-র ব্যাপারে আমি আশা করেছিলাম যে মন্ত্রিমহাশয় আরো পরিস্কারভাবে এটা রাখবেন এবং সরকারের উচিত ডি, ভি, সি-র ব্যাপারটা লোকের কাছে তুলে ধরা। ডি, ভি, সি-র মূল পরিকল্পনা কি ছিল, এই পরিকল্পনাতে কোথায় ডিভিয়েশন হয়েছিল এবং এর আগে যে সরকার ছিল সেই সরকার এই ডি, ভি, সি-র ব্যাপারেতে কি কি কাজ করেছিলেন সেগুলি জানা দরকার। সময় বেশী নেই, আমি কতকগুলি স্যালিয়েন্ট ফিচাস আপনার সামনে রাখতে চাই। ডি, ভি, সি-র মূল পরিকল্পনাতে যে ড্রেনেজ সেই ড্রেনেজ গুরুত্ব পাচ্ছেনা। যদি ড্রেনেজের কথা গুরুত্ব পেত তাহলে হুগলী, হাওড়া, মেদিনীপুর, বাঁকুড়ার অংশ প্রতি বছর ডুবতোনা এখানে আমরা জানি। তেনুঘাটের ব্যাপার সভাতেও আলোচনা হয়েছে। তেনুঘাটের ব্যাপারে সরকারের দায়িত্ব ছিলনা। আয়ার বাঁধের যে পরিকল্পনা, ১৯৫৭ সালে এখানে যাঁরা ছিলেন তাঁরা সেইসময় এই আয়ার বাঁধে টাকা দিতে চাননি।

[5-05—5-15 p.m.]

যদি ড্রেনেজের কথা গুরুত্ব পেত তাহলে হুগলী, হাওড়ার এবং মেদিনীপুরের অংশ-বাঁকুড়ার অংশ এভাবে প্রতি বছর ডুবতনা। এখানে আমরা জানি তেনুঘাটের ব্যাপার নিয়ে আলোচনা হয়েছে। তেনুঘাটের ব্যাপারে এই সরকারের দায়িত্ব ছিলনা। আয়ার বাঁধের যে পরিকল্পনা ছিল, এক নম্বর এবং দু নম্বর আয়ার বাঁধ, ১৯৫৭ সালে এখানে যাঁরা ছিলেন, সেইসময় তাঁরা এই আয়ার বাঁধের টাকা দিতে চাননি। দুঃখের কথা যে কেন্দ্রীয় সরকারের টাকায় মাত্র পাঁচ মাইল আগে তেনুঘাটের বাঁধ হয়ে গেল এবং সেই তেনুঘাটের জল আজকে যখন সাঁওতালদিতে নিয়ে আসছেন, সেই জল আজকে ১০ পয়সার জল এক টাকা ১০ পয়সা পর্য্যন্ত তারা দাবী করছে। এই ব্যাপারে কোন ফয়সলা হয়নি। আপনি জানেন সরকারের ডি, ভি, সি, পরিকল্পনার মধ্যে ছিল যে যেমন যেমন চাহিদা বাড়বে, তেমন তেমন এই এলাকার মধ্যে থার্মাল পাওয়ার স্টেশন গড়ে তুলতে হবে। সেটা গড়ে তোলা হয়নি। মাইথনে পরিকল্পনা ছিল, স্কীম ছিল, সেখানে থার্মাল পাওয়ার স্টেশন তৈরী করা হয়েছে। পরবর্ত্তী পর্য্যায়ে রূপনারায়ণপুরের কাছে এই ধরণের একটা হওয়ার আলোচনা হয়েছিল, তা হয়নি। মূল পরিকল্পনার দিক থেকে এবং ডি, ভি, সি-এর যে বাঁধ সেগুলি এখনও হয়নি, সেই পরিকল্পনা নিয়ে ডিভিশন হয়েছে আমরা জানি। কাজেই গোটা জিনিষটা সামনে না রেখে আজকে এই পরিপ্রেক্ষিতে আলোচনা করলে চলবেনা।

দ্বিতীয় কথা হচ্ছে এখানে নেভিগেশন ক্যানাল কোথায় হবে কার কাছে আছে, আমরা জানি। আমি দাবী করব সরকারের কাছে নেভিগেশনের দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করুন। হাজার হাজার একর জমি দুই পাশে রয়েছে, নৌকা না চলে লিফ্‌টি ইরিগেশন করার চেষ্টা হতে পারে। বর্ধমান জেলায়, হুগলী জেলায় বিস্তীর্ণ এলাকা রয়েছে, যেখানে পেট্রোলের দাম এত, ডিজেলের দাম এত, সেখানে আজকে নেভিগেশন খাল খোলা হলে কল্যাণীতে যে কমপ্লেক্স, কিংবা ব্যান্ডেল থার্মাল পাওয়ার যে কমপ্লেক্স কি হুগলী বন্দরের যে ইন্ডাষ্ট্রিয়েল কমপ্লেক্স তা আজকে বেনিফিটেড হতে পারে। এগুলি গুরুত্ব দেওয়ার দরকার আছে। এই প্রসঙ্গে আমি একটা কথা রাখতে চাচ্ছি। আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর কাছে বলব ইরিগেশন ট্যাক্সের ব্যাপারে একটা ফয়সলা করুন। গোটা হুগলী জেলাকে আপনার বিভাগ থেকে কম্যান্ড এরিয়া বলে লেখা হয়েছে এবং একটা সবুজ রং লাগিয়ে দেওয়া হয়েছে মানচিত্রের মধ্যে এবং চাষীকে প্রমাণ করতে হবে যে তার জমি জল পায়নি এবং এর মধ্য দিয়ে বহু দুর্নীতির ব্যাপার আছে। তার এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

আমার দ্বিতীয় কথা হচ্ছে ডি, ভি, সি, ক্যানালের সেই টেইল পয়েন্ট থেকে জল আসছেনা কেন, এর একটা সুষ্ঠু ব্যবস্থা করুন। জলাধারে জল আছে, আগের লোকেরা জল পাবে, তারা জল নিয়ে জল রেখে দেবে আর টেইল পয়েন্টে যারা আছে তারা জল পাবেন, এটা

দেখবার জন্য আপনার সেচ বিভাগের কোন দায়িত্ব নেই, এটা কিরকম। সেচ বিভাগের খাল কেটে কুমীর আনার দায়িত্ব আছে এই ব্যাপারে যেন কোন দায়িত্ব নেই। এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলব। এস্টিমেট কমিটির কথা, গীতাদি যা বললেন, নানা কমিটি করার কথা বলা হয়নি। সেখানে এন্টায়ার পাওয়ার প্রডাক্‌শন একটা জায়গায় ডিস্ট্রিবিউশনের কথা বলা হয়েছে, এটাকে বিভিন্ন সেক্টারে ভাগ করে দেওয়ার ব্যাপারে এস্টিমেট কমিটির বক্তব্য ছিলনা।

**Shri Gautam Chakravartty :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই আমি তাঁকে অভিনন্দন জানাই এই কারণে যে স্বাধীনতা পাবার পূর্বে আমরা শুনেছি মালদহ জেলায় নাকি প্রত্যেক বছর বন্যা হত এবং আমরা অত্যন্ত আনন্দের সঙ্গে দেখছি মালদা জেলায় সেই বন্যা আর স্বাধীনতার পর হয়না। সেজন্য মালদা জেলার সদস্য হিসাবে আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। আমরা গর্ব করে বলতে পারি যে ১৯৪৭ সালের পর থেকে ১৯৭৪ সাল পর্য্যন্ত মালদা জেলা এই বন্যার হাত থেকে রক্ষা পেয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মন্ত্রিমহাশয় যে বাজেটটী এখানে রেখেছেন--তাতে একটা জায়গায় বলেছেন সরকার ফ্লাড প্রোটেকশান এবং ড্রেনেজ-এর জন্য ৬'৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। তারসঙ্গে একথাও বলেছেন যে,

Lower Damodar Scheme, Dubda Basin Scheme, Mahananda Master Plan, Karala Scheme, Magrahat Scheme.

এই ৫টী স্কীম--যদিও আমি একজন নন-টেকনিক্যাল ম্যান, আমি কিন্তু একজন টেক্‌-নিক্যাল ম্যানের কাছ থেকে শুনেছি যে এই ৫টী স্কীমকে কার্য্যকরী করতে গেলে কম করে ধরলেও ৮ কোটী টাকা লাগবে। আর আপনি এই বছরের জন্য সমগ্র বরাদ্দ ধরেছেন মাত্র সাড়ে ছয় কোটী টাকা। আপনি এখানে যে বাজেট পেশ করেছেন, তা এ্যাবসোলিউটলি একটা ফার্স হয়ে দাঁড়াচ্ছে। শুধুমাত্র এই ৫টী স্কীম ছাড়া আরো ফ্লাড প্রোটেকশান স্কীম আছে। সে স্কীমগুলিও নেওয়া দরকার ছিল। আমি স্যার, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি এই ফ্লাড প্রোটেকশান এ্যান্ড ড্রেনেজ স্কীম-এর জন্য যে টাকা বরাদ্দ করেছেন, তারজন্য আরো বেশী টাকা আপনি বরাদ্দ করুন। অন্ততঃ এজন্য কম করেও ১০ কোটী টাকা বরাদ্দ করা দরকার। তিস্তা প্রোজকট ও মালদা, ট্যাংগান প্রোজক্‌ট--এই দুটো প্রোজক্‌টের কথা মন্ত্রিমহাশয়ের কাছ থেকে বিভিন্ন স্টেটমেন্ট এর মাধ্যমে শুনেছি। তিস্তটা প্রোজেক্‌ট সেটা উত্তরবঙ্গের একটা বিরাট সমস্যার সমাধান করতে পারে। এটা কাগজে-কলমে ওঁর স্টেটমেন্ট-এর মাধ্যমে শুনতে পাচ্ছি। কিন্তু এখন পর্য্যন্ত তার সার্ভে হলো না। এমতাবস্থায় কীভাবে তার কাজ চলবে তা তিনি বললেন না। তাকে অনুরোধ করছি তিনি অবিলম্বে ঐ তিস্তা প্রোজেক্‌ট চালু করবার ব্যবস্থা করুন। সাউথবেঙ্গলে, ডি-ভি-সি, কংসাবতী ইত্যাদি, ভাল ভাল স্কীম তৈরী হয়েছে। তার দ্বারা দক্ষিণবঙ্গের যথেষ্ট উপকার হয়েছে। অবশ্য এই সরকার ক্ষমতায় আসার পর উত্তরবঙ্গেও কিছু কিছু কাজ হয়েছে একথা কেউ অস্বীকার করতে পারবে না। তবে গত ২৫ বছরে দক্ষিণবঙ্গে যে কাজ হয়েছে, তার তুলনায় ১০ পারসেন্ট কাজও উত্তরবঙ্গে হয়েছে কিনা সন্দেহ। তিস্তা প্রোজেক্‌ট যেটা নেওয়া হয়েছে তার কাজ যাতে অবিলম্বে সুরু হয় তারজন্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি।

মালদহের হবিবপুর, গাজোল ও বামনগোলা এই তিনটী থানা নিয়ে যে ব্লক সেখানে আজও ডিপ টিউবওয়েল ও স্যালো টিউবওয়েল করা যায় নাই। সেখানে একটা প্রোজেক্‌ট করে এই ট্যাংগান প্রোজেক্‌ট কার্য্যকরী করুন, তাহলে এই ট্যাংগান প্রোজেক্‌ট-এর মাধ্যমে জলসেচ করে সেই সমস্ত গরিব এলাকার চাষের উন্নতির ব্যবস্থা করুন। সেখানে যথেষ্ট প্যাডি বা ধান উৎপন্ন হতে পারে। অথচ তিনি সে সম্বন্ধে কিছু বললেন না। অবিলম্বে সেখানে যাতে এই ট্যাংগান প্রোজেক্‌ট কার্য্যকরী হয় তার ব্যবস্থা করুন।

তারপর কনট্রাকটরদের কথা কিছু বলা দরকার। মহানন্দ মাষ্টার প্লানের কাজ হরিশ্চন্দ্রপুরে যে কাজ করছেন আপনি বলেছিলেন ডিপার্টমেন্টাল কাজ করাবেন। কনট্রাকটরদের উচ্ছেদ করবেন তার কতদূর কী হলো? সেখানে যে স্পার বাঁধের কাজ হচ্ছে যারজন্য আড়াই লক্ষ তিন লক্ষ টাকা খরচ হবে। স্পেসিফিকেশান-এ যে বোস্তায় ১১৫ পাউণ্ড থেকেও বেশী হবার কথা সেখানে আমি নিজে দেখেছি খেতে না পাওয়া এমন মজুর তার তিনটা নিয়ে যাচ্ছে। কনট্রাকটর দিয়ে এইভাবে স্পার বাঁধের কাজ হলে কিছুই হবে না। তিনি বলেছিলেন ডিপার্টমেন্টাল কাজ হলে বেকার যুবকেরা অনেক চাকরী পাবে। আমি আজ পশ্চিমবঙ্গের বেকার যুবকদের পক্ষ থেকে মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি তিনি মহানন্দার মাষ্টার প্লানের কাজ কন্ট্রাকটরদের দিয়ে না করিয়ে ডিপার্টমেন্টালি করুন তাহলে বহু বেকার যুবকরা চাকরী পেতে পারবেন। কেন তিনি সেটা করতে পারছেন না? কেন তিনি সেটা করতে ফেল করছেন? অন্ততঃ পরীক্ষামূলকভাবে একটা ডিভিসনের কাছে কন্ট্রাকটরদের উচ্ছেদ করে এক্সপিরিমেন্ট হিসেবে ডিপার্টমেন্টালি করার চেষ্টা করুন।

আর একটা কথা—পশ্চিমবাংলার মানুষ দেখেছে বহুবার কেন্দ্র থেকে সুরু করে অন্যান্য স্টেট পর্য্যন্ত আমাদের অবহেলা করছে। ডি-ভি-সির যে হেডঅফিস যেটা কলকাতায় অবস্থিত ছিল, সেই হেডঅফিস আজ ডি-ভি-সি জেনারেল ম্যানেজারের কারসাজিতে নাকি বিহারে চলে যাচ্ছে।

[5-15—5-25 p.m.]

আমি তাই আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি যে, যেকোনরকম বোল্ড স্টেপ নিন। কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বা বিহার গভর্ণমেন্টের বিরুদ্ধে তাঁর বক্তব্য রাখুন। পশ্চিমবাংলার প্রতিটি বাঙালী যুবক সেখানে আপনার সঙ্গে থাকবেন। অন্যায় কিন্তু কোনরকমে আমরা বরদাস্ত করবো না পশ্চিমবাংলা থেকে ডি-ভি-সির হেডঅফিস নিয়ে যাওয়ার জন্য। কোনরকমেই আমরা বরদাস্ত করবো না আমরা এই কথা হলফ্ করে বলতে পারি। পশ্চিমবাংলার প্রতি অনেক অন্যায় করা হয়েছে, অনেক বেশী নির্যাতন করা হয়েছে, কিন্তু আর আমরা সইতে পারবো না। আজকে শেষ কথা বলতে চাই আমাদের এসব ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতে হবে। এখানে আমরা যে বাজেট পাশ করি এটা কি ফার্স হয় নাকি বুঝতে পারিনা। আমি জানি মহানন্দা মাষ্টার প্ল্যান, এর একটা জায়গায় ৪০০ থেকে ৪৫০ ফিট একটা বাঁধ দেওয়া হয় নদীর উপর, তাহলে প্রায় সাড়ে চার কোটি টাকার ফসল বেঁচে যায়। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে বললাম যে, যে জায়গা দিয়ে জল ঢুকে যাচ্ছে তাতে সমস্ত হরিশচন্দ্রপুর ভেসে যাবে। উনি বললেন ফিনান্স ডিপার্টমেন্টের পারমিট করছে না। আমার ভাবতেও অবাক লাগে আমরা হাউসে প্রত্যেকটি সদস্য পাশ করছি যে এই হেডে এত টাকা পাশ করলাম, কিন্তু যখন ইমার্জেন্সি পিরিয়াডে বলছি যে সাত দিনের মধ্যে বাঁধ না দেন তাহলে সেখানে হরিশচন্দ্রপুরের সাড়ে চার কোটি টাকার ফসল নষ্ট হয়ে যাবে। উনি কাগজে-কলমে দেখালেন যে ফিনান্স ডিপার্টমেন্ট পারমিট করছে না। এতো অদ্ভুত লাগে, তাহলে কি আমরা এখানে ফার্স করতে এসেছি? কিজন্য আমরা বাজেট পাশ করি, তাহলে আমরা তো অর্থমন্ত্রী মহাশয়ের কাছে গিয়ে বলতে পারি যখন যা আমাদের দরকার যে এইসব আমাদের খরচ করতে দিন। তাই আমি অনুরোধ করছি ইমার্জেন্সি ওয়ার্কের জন্য, বিশেষ করে ইরিগেসানের জন্য, কারণ যারা বন্যায় পড়েছে তারাই জানেন বন্যা কি জিনিষ। তাই ইমার্জেন্সি পিরিয়াডে ফিনান্স ডিপার্টমেন্টের পারমিসান বাধা না রাখা হয় সেই অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kamakhyanandan Das Mohapatra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সেচমন্ত্রী মহাশয় তিনি যে বাজেট বরাদ্দ উপস্থিত করেছেন সেই উপস্থিত করবার সময় তিনি বলেছেন যে তিনি কোন স্টেটমেন্ট দেননি, তাঁর

কাজের মধ্যে ফাঁক নেই। আমাদের মাননীয়া সদস্যা গীতা মুখোপাধ্যায় অনেক কথাই বলেছেন আমি সেচ মন্ত্রীমহাশয়ের-এর সম্প্রতি একটা স্টান্টের কথা বলে আমার বক্তব্য শুরু করবো। আমাদের সেচ মন্ত্রীমহাশয় ও মুখ্য মন্ত্রীমহাশয় কিছুদিন আগে কাঁথি গিয়েছিলেন কনটাই বেসিন স্কীমের সেকেন্ড ফেজের কাজ-এর উদ্বোধন করতে। আমি আমার পার্টি অফিসে ছিলাম। মেদিনীপুরের একজিকিউটিভ ইঞ্জিনিয়ার ইস্ট আমায় ফোন করে জানালেন যে জরুরী খবর এসেছে কনটাই বেসিন স্কীমের সেকেন্ড ফেজ-এর উদ্বোধন করা হবে। আমার যতদূর জানা ছিল এই স্কীম এখন কমপ্লিট হবে না। আমি জানতাম এ স্কীম নেই। একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে জিজ্ঞাসা করলাম কি স্কীমের ব্যাপার জানেন। তিনি বলেছিলেন যে জানেন না। আমার আশ্চর্য লাগলো। তিনি বললেন বিশ্বাস করুন স্কীমের জন্য মন্ত্রিমহাশয় আসবেন। তারপর কোদাল দিয়ে মাটি তোলা হল। মন্ত্রিমহাশয়রা প্রতিশ্রুতি দিলেন যে ৭ দিনের মধ্যে খাল খননের কাজ সুরু হবে। স্যার, এই যে ৬৬ নং ডিমান্ডে ২৫ কোটি টাকা ধরা হয়েছে এই সমস্ত টাকাই জনসাধারণ-এর করের টাকা, সেই টাকা খরচ করবার জন্য এই জলের বরাদ্দের জন্য একটা পয়সাও দেওয়া সেচ মন্ত্রীকে উচিত নয়। তিনি যে স্কীমের উদ্বোধন করতে গেলেন সে স্কীমই নেই দেখা যাচ্ছে।

এবং দীঘা বেড়াতে যান, বিলাস ব্যাসন করতে যান তাদের হাতে একটি পয়সা এই গরীব জনসাধারণের কষ্টার্জিত একটি পয়সা দেওয়াও মহাপাপ এবং অপরাধ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়া আমি আপনার মাধ্যমে যে মূল বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই তা হচ্ছে আমাদের পশ্চিমবাংলায় বছরের পর বছর ইরিগেসন খাতে যে অর্থ খরচ হয় বন্যা নিয়ন্ত্রণ ও জল নিষ্কাষণ ইত্যাদি ব্যাপারে আমরা যদি পরিসংখ্যান নিই তাহলে দেখতে পাবো এবং আমাদের অনুমান যে প্রায় প্রতি বছরই সেই পরিমাণ লক্ষ লক্ষ টাকা এই পশ্চিমবাংলায় অতি বৃষ্টি, বন্যা, খরাজনিত অর্থসম্পদ নষ্ট হয়ে যায়। আমার মনে হয় যে, যা টাকা বন্যা নিয়ন্ত্রণ ও সেচের জন্য খরচ হয় তার অনেক বেশী টাকা ও সম্পদ নষ্ট হয়ে যায় বন্যার তাণ্ডবে খরার প্রচণ্ড দহনে। এর কারণ হচ্ছে পশ্চিম-বাংলায় বন্যা নিয়ন্ত্রণের যে মূল গলদ সে বিষয়ে কোনরকম দৃষ্টি দেওয়া হয় না। আমাদের সেচ মন্ত্রীর যদি সততা বোধ থাকতো আমাদের পার্টির নেতা শ্রীবিশ্বনাথ মুখার্জী ১৯৬২ সালের পশ্চিমবাংলার বন্যা নিয়ন্ত্রণের জন্য জল সেচ ব্যবস্থার জন্য এবং নিকাশের জন্য যে দৃষ্টিভঙ্গি রেখেছিলেন সেই রকম যদি একটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি থাকতো। তাহলে আমরা খুশী হতাম। বাজেট খুলে দেখা যায় প্রচুর খাল হচ্ছে, প্রচুর নালা কাটা হচ্ছে, অমুক মন্ত্রী যাচ্ছেন বড় বড় কনট্রাকটার আসছে, প্রচুর টাকা খরচ হচ্ছে। অথচ বন্যা নিয়ন্ত্রণ হচ্ছে না, ওয়াটার লগিং করে ফসল বাঁচানো যাচ্ছে না। এর কারণ কি? আমাদের মেদিনীপুর জেলার কথা বলি। আমাদের মেদিনীপুর জেলার যে তিনটি প্রধান জল নিকাশী মুখ ঐ রূপনারায়ণ নদী, কাঁসাই নদী, কেলেঘাই নদী, এই তিনটি নদীর মুখ এবং আমাদের সুবর্ণরেখা যে নদী আছে যেখান দিয়ে জল সাগরে চলে যায় সেই নদীগুলির মুখ একেবারে মজে গেছে। আমাদের ঐ জেলার কমিউনিস্ট পার্টির তরফ থেকে এই খাল-নালা খনন না করে ঐ সব নদীগুলির যে মুখ মজে গেছে সেগুলি ড্রাগিং করা হোক— তাহলে নিশ্চয় কিছু বন্যা নিয়ন্ত্রণ করা যাবে। যুক্তফ্রন্ট সরকারের আমলে সর্ব প্রথম ঐ কেলেঘাই নদীর মুখ রিভার ড্রাগিং করে খোঁড়া হয়েছে, কাঁসাই নদীর মুখ খোঁড়া যায়নি যার ফলে কেলেঘাই নদীতে এখন বন্যা তত তীব্রভাবে দেখা দেয়না। অথচ কাঁসাই নদীর জলে প্রচুর ফসল নষ্ট হয়। তাই নদীর মুখ না পরিষ্কার করতে পারলে নদীগুলি গ্রাডিং করতে না পারলে যতই বলুন কোন সমস্যার সমাধান হবে না যতই খাল খুলে দিন কোন সমস্যার সমাধান হবে না। অথচ দেখছি আপনাদের সেদিকে কোন দৃষ্টি নাই। সামান্য খানিকটা প্যাচ ওয়ার্ক করে এখানে ওখানে কিছুটা খাল খনন করে লোকেরা আন্দোলন করছে সাময়িক ধামাচাপা দিয়ে সেখানে একটা কিছু করে দিলে পশ্চিমবাংলার আসল যে সমস্যা সেই সমস্যায় সমাধান করা যাবে না।

[5-25—5-35 p.m.]

এবং এটা করা যাচ্ছে না এই কারণের জন্য যে এটা করার জন্য সমগ্র পশ্চিমবাংলার স্বার্থের কথা চিন্তা করার জন্য যে কাঠামো থাকা দরকার সে কাঠামো আজ পর্য্যন্ত পশ্চিম-বাংলায় নেই। গোটা পশ্চিমবাংলায় সেচ, জলনিকাশ, বন্যা নিয়ন্ত্রণ নিয়ে প্ল্যান, পরিকল্পনা করে কোনটাকে আগে প্রায়রিটি দেওয়া দরকার আমাদের সীমিত অর্থের মধ্যে তা দেখার কোন কাঠামো নেই। মাঠের মধ্যে ৫০টা খাল খনন করা হবে না, নদীমুখগুলি আগে খোঁড়া হবে সেখানে মূল দৃষ্টিভঙ্গীর অভাব রয়েছে। সেজন্য বছরের পর বছর শত শত কোটি টাকার মূলধন আমাদের নষ্ট হয়ে যাচ্ছে। আর এঁরা নিজেরা যে অপচয় করছেন সেকথা বলে আর লাভ নেই। কারণ কোন সেন্ট্রাল প্লানিং অর্গানাইজেসান নেই। অবশ্য আজকে মন্ত্রিমহাশয় তাঁর বক্তৃতায় বলেছেন যে, রিসেন্টলি তাঁরা সেন্ট্রাল প্লানিং অর্গানাইজেসান করার চেষ্টা করছেন। শুধু তাই নয়, অন্যান্য যে সমস্ত প্রজেক্ট আছে তার কাজ ভালভাবে এগুচ্ছে কিনা, সেই কাজে কি গাফিলতি হচ্ছে না হচ্ছে তা সেন্ট্রালি দেখার কোন অর্গানাইজেসান নেই। যার ফলে পশ্চিমবাংলায় সেচবিভাগের যে কাজ সেই কাজে গতি থাকছে না, কাজের কোয়ালিটি খারাপ হচ্ছে এবং তারজন্য আমাদের ইকনমি সাফার করছে। তাই স্যার, আমি দাবী করছি, একটা সেন্ট্রাল ডিজানিং অর্গানাইজেসান করার সাথে সাথে— যেটা করছেন বলে স্বীকৃতি দিয়েছেন, আরো কিছু অর্গানাইজেসান হওয়া প্রয়োজন, এডভান্স প্লানিং করা প্রয়োজন। স্যার, প্লানিং কমিশনের যে রির্পোটের বই তাতে পড়লাম, গত দু বছরে কিছু কিছু টাকা যা দেওয়া হয়েছিল সেচ দপ্তরের হাতে এডভান্স প্লানিং না থাকার ফলে সেই টাকা যথাযথভাবে খরচ করা যায়নি। কাজেই স্যার, এডভান্স প্লানিং-এর জন্য, প্রগাম ইভ্যালুয়েসানের জন্য, প্রজেক্ট মনিটরিং-এর জন্য, রির্সোস খুঁজে বের করার জন্য, কোয়ালিটি কনট্রোল করার জন্য এবং ডাটা অব সেডিমেনটেসান ও ইলেকট্রনিক এ্যান্ড কনক্রিট ল্যাবোরেটরি— যা এই দপ্তরের কাজকে তরান্বিত করবে, এগুলি একান্তভাবে আবশ্যক। তা না করে যদি বিচ্ছিন্ন বা বিক্ষিপ্তভাবে কাছ করা হয় তাহলে সমগ্র পশ্চিমবাংলার জন্য সেচবিভাগ যে টাকা খরচ করবেন তা অপচয় ছাড়া আর কিছু হবে না। তাই আমি মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করবো, আপনি সমগ্র পশ্চিমবাংলার স্বার্থের কথা চিন্তা করে কাজ করুন। এখানে ওখানে দুটো খাল খনন করার ব্যাপার নয় সমগ্র পশ্চিমবাংলার সেচ ও বন্যার নিয়ন্ত্রণের সমস্যার কথা আপনি চিন্তা করুন। স্যার, সেই বৃটিশ আমল থেকে আজ পর্য্যন্ত আমাদের নদীগুলির মুখ খোঁড়ার ব্যবস্থা হয়নি। হাজার হাজার বছর ধরে নদীগুলি বয়ে আসার জন্য নদীর মোহনা মজে গিয়েছে, পলি জমেছে কাজেই সেখান দিয়ে জল যেতে পারে না। কাজেই এই অবস্থায় খাল খনন করে তার জল কোথা দিয়ে বের করে নিয়ে যাবেন সেটা আপনাদের আগে চিন্তা করতে হবে। এই প্রসঙ্গে স্যার, বলি, কাঁথি বেসিনের সেকেন্ড ফেজের স্কীম আপনারা নিয়েছেন, ভাল জিনিষ তারজন্য অভিনন্দন জানাই কিন্তু সেই জল তো সেখান থেকে গিয়ে পড়বে দু মাইল দূরে রসুলপুরে। আজকে সেই রসুলপুরই মজে গিয়েছে। তারপর নন্দীগ্রামের কয়েকটি খালের দাবী আছে, সেটা নিশ্চয় করবেন কিন্তু নন্দীগ্রামের জল যে নদী দিয়ে বেরুবে সে নদীর মুখ তো মজে গিয়েছে। তারপর ময়না বেসিন স্কীম নিয়ে দীর্ঘদিন ধরে দাবী আছে কিন্তু সেই জল যেখান দিয়ে বেরুবে সেই কাঁসাই নদীর মুখ যদি পরিষ্কার না করেন তাহলে সেই জল যাবে কোথায়? স্যার, মাননীয় মন্ত্রিমহাশয়কে বলব, বন্যার সময় যদি যান তাহলে দেখবেন মাঠের যে জলের লেভেল তার চেয়ে জলের লেভেল নদী গর্ভে অনেক বেশী, অনেক উঁচু। সেই কারণে মাঠের জল বেরুতে পারে না, খালের জল বেরুতে পারে না, আটকে যায়, ওয়াটার-লগিং হয়, ফসল নষ্ট হয়, ঘরবাড়ী পড়ে যায়। তাই আমি দাবী করছি, পশ্চিমবাংলার বন্যা নিয়ন্ত্রণ ও জলনিকাশের সমস্যার সমাধানের কাজকে ফার্ষ্ট প্রায়রিটি দেওয়া হোক। সেখানে মূলত গুরুত্ব দেওয়া হোক নদীগর্ভগুলি পরিষ্কার করার কাজকে। তারজন্য যদি দুটি খাল কাটার কাজ এবছর বন্ধ করতে হয় তাহলে তাও করুন, আগে নদীগর্ভ খুঁড়ুন যেখান দিয়ে আলটিমেটলি জল বেরুবে। তারপর স্যার, আপনি জানেন, সেচের জন্য ট্যাক্স এঁরা অনেক বাড়িয়েছেন এবং তার বিবৃতিতে পড়লাম আরো কিছু ট্যাক্স বাড়াবার কথা বলেছেন।

কারণ টাকার সমস্যা এঁদের আছে। স্যার, ২৪ কোটি টাকা উনি চেয়েছেন এবং তার-মধ্যে নতুন নতুন স্কীম করার জন্য কোথাও ৬ কোটি, কোথাও ৮ কোটি টাকা চেয়েছেন। স্যার, আমাদের সকলের অভিজ্ঞতা দিয়ে আমরা জানি যে, যেখানে ১০ লক্ষ টাকার একটা স্কীম হয় সেখানে সেই ১০ লক্ষ টাকার মধ্যে ৫।৬ লক্ষ টাকাও কাজ হয় না, সেখানে অধিকাংশ টাকাটা ভাগাভাগি হয়ে যায়। ঐ কনট্রাকটর থেকে সুরু করে মাথা পর্য্যন্ত সেই টাকাটা ভাগ হয়ে যায়। তাই আমি প্রস্তাব করছি, ঠিকাদারী প্রথাটা তুলে দিন, ডিপার্টমেন্টকে দিয়ে কাজ করান। ১২ কোটি টাকা লোক দেখানোর জন্য খরচ করবেন কিন্তু আমরা জানি তার মধ্যে ৫।৬ কোটি টাকার কাজ হয়ে, বাকি টাকাটা যাবে কিছু লোকের পকেটে। আপনারা এইভাবে অপচয় করবেন আর গরিব লোকেদের উপর ৭৫ টাকা ৯০ টাকা ট্যাক্স করবেন তা হতে পারে না। তাই আমি আবার বলব, ঠিকাদারী প্রথাটা তুলে দিন, টাকা বাঁচান তাহলে অনেক কাজ করতে পারবেন, কৃষকদের অনেক কল্যাণ করতে পারবেন।

দ্বিতীয়তঃ আমি যে কথা বলতে চাই, সে কথা বলে থাকি সব ব্যাপারে, অবশ্য এরাও বলেন। এরাও নিজেরা নিজেরা কোন কোন ক্ষেত্রে স্বীকার করেন, এবং বলেন যে করতে চাই কিন্তু ভাল কাজ হচ্ছে না। কেন হচ্ছে না? আপনারা করাবেন অফিসকে দিয়ে, কনট্রাকটরকে দিয়ে। আজকে আমার কাছে চিঠি এসেছে, আমাদের হাওড়া বেসিনের কাজ হচ্ছে, সেখানকার কৃষক ভাইরা, চাষী ভাইরা লিখেছেন, সেখানকার কংগ্রেস স্টাবলিস লিডার আছে, লোকাল লিডার আছে, তারা আজকে চিঠি দিয়েছেন, কি কাজ হয়েছে না হয়েছে। আমরা তার কিছুই জানতে পাচ্ছি না এবং খাল যেভাবে গভীর করে খোঁড়া উচিৎ সেইভাবে খোঁড়া হচ্ছে না। হাজার হাজার কোটি কোটি টাকা শুধু অপচয় করা হয়, মারা যায়। তার মূল কারণ হচ্ছে, আপনারা যদি জনসাধারণের সহযোগিতা না চান, পাবলিকের হাতে যদি ঐ স্কীমের তদারকী করার ক্ষমতা না দেন, এটা যদি ধরে রাখেন ঠিকাদারদের, কনট্রাকটরদের এবং অফিসারদের হাতে তাহলে দুর্নীতি হবে, চুরি হবেই। ভাল কথা, বড় বড় কথা বলে কোন লাভ হবে না এবং দুর্নীতি রোধ করতে পারবেন না। তাই আমরা দাবী করি সেখানে যে স্কীম নিয়েছেন, সেখানে যে পরিকল্পনা করা হবে তার সঙ্গে সঙ্গে সেখানে পাবলিক কমিটি করা হোক এবং সেই পাবলিক কমিটির হাতে আইনানুগ ক্ষমতা দেওয়া হোক। তারা তদন্ত করে দেখুক যে কোথায় কাজ হচ্ছে না কি হচ্ছে। এটা যদি না করা যায় তাহলে অন্যান্য বিভাগের মত সেচবিভাগের যে ব্যাপক চুরি হয় সেই চুরি আমরা আমরা রোধ করতে পারবো না। পশ্চিমবাংলার জনসাধারণের মধ্যে একটা কথা চালু আছে যে ইরিগেশান আর এডুকেশান এই দুটো বিভাগ হচ্ছে চুরির রাজা। অবশ্য সম্প্রতি-কালে সব বিভাগেই একই অবস্থা। তা ইরিগেশান আর এডুকেশান চুরির রাজা এরা থাকবেই। পাবলিককে যদি আপনারা এ্যাডমিনিস্ট্রেসনের সঙ্গে লিঙ্ক না করেন, জন-সাধারণের সঙ্গে যোগাযোগ না করেন তাহলে ৩ ফুট মাটি খোঁড়ার কথা যেখানে সেখানে এক ফুট খুঁড়বে। আমি জানি কেলেঘাইতে এই রকম হয়েছে। সেই এলাকার লোকেরা আমার কাছে অভিযোগ করেছে সেখানে ৫ ফুট গভীর করার কথা সেখানে ২ ফুট খোঁড়ার পরে বন্ধ করা হয়েছে, অথচ খাতা কলমে রিপোর্ট করা হয়েছে ৫ ফুট গভীর করা হয়েছে। এখানে ২ ফুট মাটি খোঁড়ার কাজ হয়েছে, টাকা যথারীতি বেরিয়ে গেছে কাজ কিছু হয়নি, শুধু অর্থের অপচয় হয়েছে। তাছাড়া কোন কাজ হয়নি, জল নিকাশী সফল হয়নি। বন্যানিয়ন্ত্রণও সফল হয়নি। তাই আমি দাবী করবো যে প্রত্যেকটি কাজের জন্য পাবলিক কমিটি তৈরী করা হোক এবং তাদের হাতে আইনানুগ ক্ষমতা দেওয়া হোক। জন-সাধারণের অর্থ নিয়ে অপচয় করার কোন অধিকার এই মন্ত্রিমহাশয়ের হাতে কেউ দেয়নি, তিনি নিজে যা চেয়েছেন তার পাই পয়সাও ন্যায্য কাজে খরচ করবেন না। শুধু অপচয় করবেন, এটা তাঁর গত দুই বছরের কাজের মাধ্যমে আমরা লক্ষ্য করেছি। কাজ করতে গেলে হয়ত ত্রুটি হতে পারে, ব্যর্থতা থাকতে পারে, কিন্তু সিরিয়াসনেস বা সিনসিয়ারিটি যদি না থাকে, যদি আসল উদ্দেশ্য হয় ধাপ্পা মারা, স্টান্ট মারা তাহলে ঐ মন্ত্রিমহাশয়ের হাতে এক পয়সাও তুলে দেওয়া হলে জনসাধারণের প্রতি অবিচার করা হবে, পশ্চিম-

বাংলার মানুষের প্রতি অন্যায় করা হবে। তাই আমি, তিনি যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উপস্থিত করেছেন সেটা সম্পূর্ন বিরোধীতা করছি।

**Shri Ganesh Hatui :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ ও সেচ বিভাগের মাননীয় মন্ত্রিমহাশয় ১৯৭৪-৭৫ সালের যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। আমি প্রথমে সেচ পরিকল্পনা সম্পর্কে কয়েকটি কথা আপনার মাধ্যমে সেচমন্ত্রীর কাছে নিবেদন করতে চাই। ডি ভি সি-র যে উদ্দেশ্য তাকে তিনটি ভাগে ভাগ করা যায়। প্রথম উদ্দেশ্য হল চাষের জন্য জল সরবরাহ করা। দ্বিতীয় উদ্দেশ্য হল সেচের জল থেকে বিদ্যুৎ উৎপাদন করা। আর তৃতীয় উদ্দেশ্য হল বর্ষাকালে ডি ভি সি অতিরিক্ত জল ছেড়ে দেবার ফলে যাতে বন্যা না ঘটে সেই বন্যাকে প্রতিরোধ করা। অত্যন্ত দুঃখের কথা, ক্ষোভের কথা, হুগলী হাওড়া জেলার ক্ষেত্রে এই তিনটি উদ্দেশ্যই ব্যার্থতায় পর্য্যবসিত হয়েছে।

[5-35—5-45 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হুগলী ও হাওড়া জেলা ডি ভি সি-র শেষ প্রান্তে অবস্থিত। এর ফলে বর্ষাকালে ডি ভি সি'র জলাধার থেকে অতিরিক্ত জল ছেড়ে দেওয়ার ফলে হুগলী ও হাওড়া জেলার লক্ষ লক্ষ একর সবুজ ধানের জমি প্লাবিত হয় এবং এর ফলে ঐ দুই জেলার চাষীরা এক মুঠো ধানও ঘরে তুলতে পারছে না। লক্ষ লক্ষ সবুজ ধানের ক্ষেত নষ্ট হয়ে যায় শুধু তাই নয়, হাজার হাজার ক্ষেত মজুর ও গরীব চাষীর কুঁড়েঘর ভেসে যায়, অন্যদিকে গ্রীষ্মকালে ডি ভি সি কর্ত্তৃপক্ষ রাজ্য সরকারের ইনডেন্ট অনুযায়ী জল ছাড়ে না, অনেক সময় বিদ্যুৎ ঘাটতি মেটাবার অজুহাতে ডি ভি সি কর্ত্তৃপক্ষ রাজ্য সরকারের ইনডেন্ট ছাড়াই জলাধার থেকে জল ছেড়ে অপচয় করে। এর ফলে ডি ভি সি কর্ত্তৃপক্ষ বোরো ধান বাঁচাবার জন্য সময় মত জল দিতে পারছে না। এই বছরও হুগলী জেলার লক্ষ লক্ষ একর সবুজ ধানের ক্ষেত জলের অভাবে শুকিয়ে মরছে। তাই হুগলী ও হাওড়া জেলার চাষীরা বলে— ডি ভি সি হ'ল ডুবো শুকো কর্পোরেশন। বর্ষাকালে হুগলী ও হাওড়া জেলা প্রতি বছর ডুবেছে আর গ্রীষ্মকালে সবুজ বোরো ধানের ক্ষেত শুকোচ্ছে, এর কারণ অনুসন্ধান করলে দেখতে পাবো ডি ভি সি'র জলাধারগুলির জল ধারনের ক্ষমতা কম। অতএব বন্যা নিয়ন্ত্রণ করতে হলে শুধু নিম্ন দামোদর সে পরি- কল্পনা কার্য্যকরী করলেই সমস্যার সমাধান হবে না। এর সঙ্গে সঙ্গে ডি ভি সি'র জলাধার গুলির সংখ্যা বৃদ্ধি করতে হবে। তাই আমি মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে অনুরোধ করতে চাই যে জলাধারগুলির সংখ্যা বৃদ্ধি না করে শুধু মুন্ডেশ্বরীর উভয় তীরে মার্জিন্যাল এম- ব্যাংকমেন্টস ও ডাকাতিয়া ডাইভারসন চ্যানেল কেটে হুগলী ও হাওড়া জেলাকে বন্যার কবল থেকে বাঁচাতে পারবেন। তা যদি না হয় তাহলে ডি ভি সি'র জলাধারের সংখ্যা যাতে বৃদ্ধি করা যায় তারজন্য রাজ্য সরকারকে অবিলম্বে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ আলোচনা করতে হবে। এবং সঙ্গে সঙ্গে হুগলী জেলার মুন্ডেশ্বরী নদীর উভয় প্রান্তে মার্জিন্যাল এমব্যাংকমেন্ট-এর কাজ যাতে এই বছরই শুরু করা যায় তারজন্য রাজ্য সরকারকে উদ্যোগী হতে হবে। এছাড়া কৌশিকী, দই আষাড়ী, চাইমাচক, কানা দামোদর, মেটেখাল— এই সব নিকাশী খাল মজে যাওয়ার ফলে জাঙ্গীপাড়া ও চন্ডীতলা থানার বিস্তীর্ণ এলাকা জল প্লাবিত হয়। কৌশিকী ও দই আষাড়ী খাল সংস্কার করার জন্য প্রায় দেড় বছর আগে জরীপের কাজ শেষ হয়েছে কিন্তু দুঃখের বিষয় আজ পর্য্যন্ত এই খালগুলির সংস্কারের কাজ হাতে নেওয়া হ'ল না। এই খাল দুটি সংস্কার করলে হাজার হাজার চাষীর মুখে হাসি ফুটবে। তাছাড়া সেচদপ্তর জাঙ্গিপাড়া ও চন্ডীতলা থানার কতকগুলি মৌজাকে সেচ এলাকাভুক্ত বলে ঘোষণা করিলেও ঐ মৌজাগুলিতে আদৌ সেচের জল পৌঁছায় না। অথচ চাষীদের ঐ মৌজাগুলির জন্য খাজনা ও জলকর দিতে হবে। সেই জন্য আমি দাবী করছি যে জাঙ্গিপাড়া ও চন্ডীতলা থানা এলাকায় কোন কোন এলাকাগুলো সেচ এলাকা ভুক্ত সেইগুলো নুতন করে চিহ্নিত করা হোক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Nirad Kumar Saha :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ, জলপথ ও বিদ্যুৎমন্ত্রি মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে আমরা এর মধ্যে দেখতে পাচ্ছি যে আমাদের সুন্দরবন এলাকার জন্য কিছু কিছু নতুন চিন্তা এর মধ্যে প্রতিফলিত হয়েছে বলে। এই বরাদ্দের মধ্যে আমাদের মন্ত্রিমহাশয় ৬ কোটি ২০ লক্ষ টাকা সেচের জন্য ধরেছেন এবং এর ফলে আগামী বছরে পশ্চিমবঙ্গে নতুন করে অনেক সেচ পরিকল্পনা রূপায়িত হবে এবং এর দ্বারা বহু লোক উপকৃত হবে। সুন্দরবন এলাকা, যে এলাকা বহু দিন ধরে অবহেলিত, যে এলাকার জন্য সেচ এবং জলনিকাশী ব্যবস্থা খুবই কম হয়েছে। সেই এলাকার জন্য আমাদের প্রচুর টাকার প্রয়োজন, সেই জন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ করব যে তিনি যেন সুন্দরবন এলাকা সম্পর্কে আরো সজাগ থাকেন, সেচ পরিকল্পনা সারা রাজ্যের মধ্যে সুন্দরবনে সব চেয়ে কম নেওয়া হয়েছে। আমি তাই বলছি যে শুধু দু-একটা টিউবওয়েলের পরীক্ষা নিরীক্ষা করেই যদি ক্ষান্ত থাকি তাহলে কিন্তু সুন্দরবনের সমস্যার সমাধান হবে না। সুন্দরবনের নোনা জলের জন্য ২২ মাইলের যে কাঁচা বাঁধ আছে সেই বাঁধ ভেঙে গিয়ে বহু জমির চাষ নষ্ট হয়ে যায়। সেই জন্য নতুন করে সুন্দরবন সম্বন্ধে ভেবে চিন্তে আমাদের সেচ ব্যবস্থা বা পরিকল্পনা গ্রহণ করতে হবে। সি পি আই সদস্য মাননীয় কামাক্ষাবাবু যে কথা বলেছেন, সেই কথার উত্তরে আমি দু-একটি বক্তব্যে রাখতে চাই। আজকে আমি আমাদের সরকারের এই ব্যয় বরাদ্দকে সমর্থন করছি, কিন্তু আমি সেই সঙ্গে একটা কথা বলতে চাইছি যে আমরা যদি আজকে প্রতি কাজে পিপলের পার্টিসিপেশনের সুযোগ না করে দিতে পারি এবং তাদের সাজেশন যদি না গ্রহণ করতে পারি তাহলে আমার মনে হয় যে আমাদের এই কাজগুলির সার্থক রূপায়ন সম্ভব নয়। আজকে তাদের কাজ তাদের নিজেদের বুঝে নিতে হবে। আমার এলাকায় আমি মানুষকে এই কাজে এগিয়ে দিয়েছি। আমাদের মগরাহাটে যে জল নিকাশী প্রকল্পের কাজ চলছে সেখানে আমি অনেক ছেলেকে লাগিয়ে দিয়েছি, তারা সেখানে কনট্রাকটররা যে কাজ করছে সেই কাজগুলি তাদের সাথে থেকে দেখে নিচ্ছে। রাস্তাঘাট, ড্রেজিং ঠিকমত হচ্ছে কিনা, ইত্যাদির কাজ তারা নিজেরাই দেখে নিচ্ছেন। আজকে মন্ত্রীসভা বাজেটের মধ্যে দিয়ে যে টাকা দিচ্ছে সে টাকা ঐ সকল সাধারণ মানুষের টাকা, সুতরাং তাদের আজকে ঐ টাকা কিভাবে খরচ হচ্ছে, না হচ্ছে দেখার দরকার আছে। যিনিই থাকুন না কেন, আজকে পিপল ফন্টের সাপোর্ট নিতে হবে। তারা যদি এগিয়ে না আসে, তারা যদি সাপোর্ট না করে তাহলে মন্ত্রিমহাশয় যতই টাকা খরচ করুন না কেন, ২০।২৫ লক্ষ টাকা খরচ করে কিছুই করতে পারবেন না। তাই আমি বলতে চাই আজকে আমাদের প্রতিটি বিধানসভার সদস্যকে যে এই দিকে আমাদের লক্ষ্য রাখতে হবে। তাদের টাকা পয়সা তাদের কাজে ব্যয় হচ্ছে, সুতরাং তাদের এটা দেখে নিতে হবে এই মনোভাব তাদের মধ্যে সৃষ্টি করতে হবে।

[5-45—5-55 p.m.]

আমাদের মনে হয় আমাদের যা কিছু হচ্ছে সেই কাজগুলি যেন আমরা করতে পারি এবং সেই কাজগুলি যাতে ঠিকমতভাবে পরিচালিত হয় সেই ব্যবস্থা জনসাধারণের প্রতি-নিধি হিসাবে যেন আমরা দেখি। বিদ্যুতের কথা নিয়ে আর এস পি বন্ধু অনেক কথা বলেছেন। পরিসংখ্যানে দেখছি বিদ্যুৎ হাজারে দাঁড়িয়ে গেছে। আমরা যদি প্রাকৃতিক ব্যবস্থা থেকে বিদ্যুৎ না সংগ্রহ করতে পারি তাহলে এই সমস্যার সমাধান হবে না। সেজন্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি আমাদের যে সমস্ত নদী আছে— তাতে জোয়ার ভাটা খেলে তা থেকে যদি বিদ্যুৎ সংগ্রহ করতে পারেন তাহলে সুন্দরবন অঞ্চলে আমরা বিদ্যুৎ সরবরাহ করতে পারব।

**Shri Hemanta Dutta :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সেচ ও বিদ্যুৎমন্ত্রী যে ব্যয়বরাদ্দ রেখেছেন তাকে সমর্থন করে দু-একটি কথা বলব। আপনারা জানেন অখন্ড বাংলাকে লক্ষ্য করে

বন্দেমাতরম্ ঋষি বঙ্কিমচন্দ্র গেয়েছিলেন "সুজলাং সুফলাং শস্য শ্যামলাম্, মলয়জশীতলাম" এবং রবীন্দ্রনাথ বলেছিলেন "চিরকল্যাণময়ী তুমি ধন্য, দেশে বিদেশে বিতরিছ অন্ন"। অর্থাৎ কৃষি সম্বন্ধে আমরা এমন সমৃদ্ধ ছিলাম যে সেটা আমাদের দেশ বিদেশের গর্বের বস্তু ছিল। কিন্তু আজ আমাদের পশ্চিমবাংলাকে ভিক্ষার ভান্ড নিয়ে অন্যান্য অঙ্গ রাজ্যের কাছে যেতে হচ্ছে। সত্যিকারের বাংলাদেশ বলে যেটা জানতাম সেটা ছিল গ্রামারি অফ্ বেঙ্গল-- নদীমাতৃক দেশ ছিল যেটা এখন আর নেই। এখন যেটা আমরা পেয়েছি সেটা হচ্ছে রাঢ়— অর্থাৎ এটা সম্পূর্ণরূপে দেবমাতৃক। এই দেশকে যদি শস্যশ্যামলা করতে চাই তাহলে আমাদের কৃষিকে সমৃদ্ধ করতে হবে। সমস্ত ভারতবর্ষ ও পশ্চিমবঙ্গ যে কৃষি-প্রধান দেশ সে বিষয়ে কোন সন্দেহ নেই। তাই রাজ্যপালের ভাষণে কৃষিকে প্রধান স্থান দিলেও তারপরের স্থান সেচ ও তারপরে বিদ্যুৎকে দেওয়া হয়েছে। আজকে কৃষির পরে বিদ্যুতের স্থান হওয়া উচিত এবং আমাদের মন্ত্রিমহাশয়ও সেটা পেয়েছেন বলে মনে হয়। তারপরেই বিদ্যুৎ এবং এই দুটি একসঙ্গে চলা উচিৎ। প্রাকৃতিক খেয়ালের উপর আমাদের নির্ভর করতে হয় বলে আমাদের নদী উপত্যকা পরিকল্পনা রচনা করতে হয়েছে এবং সঙ্গে সঙ্গে পৃথিবীর বুকচিরে ডিপটিউবওয়েল, স্যালো টিউবওয়েল, রিভার লিফ্‌ট টিউবওয়েল-করতে হয়েছে। এবিষয়ে যদি আমরা যথার্থ লক্ষ্য না রাখি তাহলে আমাদের দেশ নষ্ট হয়ে যাবে। আজ আমরা যে সমস্ত বড় বড় নদী পরিকল্পনা করেছি তার দ্বারা পার্শ্ববর্তী অঞ্চল উপকৃত হচ্ছে। কিন্তু গ্রাম বাংলায় যাতে সেচ পরিকল্পনার আর্শীবাদ নিয়ে যাওয়া যায় সেটা দেখতে হবে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি স্যালো টিউবওয়েল ও ডিপ টিউবওয়েল গুলি ইভনলি ডিসট্রিবিউটড হয়নি বলে সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেচের সঙ্গে সঙ্গে বন্যা নিয়ণের প্রয়োজন আছে। মন্ত্রিমহাশয় বলেছেন বন্যা নিয়ন্ত্রণ যদি করতে হয় তাহলে আমাদের ৫৭১ কোটি টাকা দরকার, কিন্তু সেই অনুপাতে টাকা পাইনি। আমি বলব সেটা আমাদের চাওয়া প্রয়োজন এবং এর জন্য আরও বেশী অর্থ বরাদ্দ রাখা উচিৎ বলে আমি মনে করি। মেদিনীপুর সম্পর্কে বলতে গিয়ে বলব যে এটা এমন একটা জায়গা যেখানে দুটি জিনিষ পাশাপাশি আছে। কিছু জায়গা আছে যেগুলি ড্রটপ্রোন এরিয়া এবং কিছু জায়গা ফ্লাডপ্রোন এরিয়া। কাঁথি, তমলুক ইত্যাদি সমস্ত ফ্লাড-প্রোন এরিয়া এবং ঝাড়গ্রাম ইত্যাদি ড্রটপ্রোন এরিয়া। ঝাড়গ্রাম মহকুমার জন্য একটা স্পেশাল সেল করা হয়েছে। কাঁথি মহকুমা সমুদ্রের তীরবর্তী অঞ্চল। সমস্ত জায়গাই জলের মধ্যে থাকে। রবীন্দ্রনাথের ভাষায় "নির্ঝরের স্বপ্নভঙ্গ"-এর মতন সমুদ্রের তীরবর্তী স্থান বছরের অধিকাংশ সময়েই এই সমস্ত স্থানে জল এসে জমে থাকে।

তাই আমরা দেখতে পাচ্ছি মেদিনীপুর জেলায় এমন কতকগুলি বেসিন আছে যেখানে আমরা জানি জল বাড়লেই নীচের দিকে চলে যায়, কিন্তু এমন কতগুলি জায়গা আছে যেখানে উপকুলের জল না নিয়েও স্ফিত হয়ে উঠে। কন্টাই, দুবধা প্রভৃতি যে সমস্ত বেসিন আছে সেই সমস্ত বেসিনের জলাধার সুষ্ঠুভাবে প্রবাহিত করবার জন্য সেখানে কতগুলি জল নিষ্কাশন প্রকল্প করা হয়েছে। মেদিনীপুর জেলা হচ্ছে এমন একটি জেলা যেটা পলিমাটি দিয়ে গঠিত এবং সেটা একটা উদ্‌বৃত্ত অঞ্চল। কাজেই এখানে একটা মাষ্টার প্ল্যান করা উচিত। মেদিনীপুরের পাশে হাওড়া ও কলকাতা কাজেই এটাকে কোলকাতা এবং হাওড়ার হিন্টারল্যাণ্ড বলা যেতে পারে। এখানে যদি আমরা বিশেষভাবে প্রকল্প গ্রহণ করি তাহলে এ জায়গাটা আরও উদ্‌বৃত্ত হতে পারে। কতগুলি প্রকল্প যা আমাদের ওখানে গ্রহণ করা হয়েছে তার কাজ ত্বরান্বিত করা উচিত এবং কংশাবতী যেটা ১৩।১৪ বছর ধরে চলেছে সেটাও ত্বরান্বিত করা উচিত। দুবধা বেসিনের কাজ হয়নি তার ফলে বর্তমান বছরে যে বন্যা হল তাতে দুবধা বেসিনের জল না যাওয়ায় রামনগরের ক্ষতি হয়েছে। তারপর ক্ষতিপূরণের টাকা দেবার জন্য যে রাউণ্ড এ্যাবাউট প্রসেস্ ছিল সেটা সহজ করে কমিশনার এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের হাতে ক্ষমতা দেওয়া হয়েছে এবং তারজন্য আমাদের ভূমিরাজস্বমন্ত্রী সাহায্য করেছেন। তাঁর এই কাজের জন্য আমরা সকলেই তাঁকে ধন্যবাদ দিচ্ছি। আমরা একটা কথা অনেকসময় শুনি যে, যুগযুগান্ত ধরে এই জিনিস চলে আসছে। তাই আমি মন্ত্রিমহাশয়কে বলছি তাঁর শরীরে যখন শক্তি আছে তখন তিনি যেন সেই ওল্ড ওয়াইন ইন এ নিউ বটল না করে খুব স্টেডিলি দৃঢ় পদক্ষেপে এগিয়ে যান। তারপর,

যে সমস্ত গ্রামে বিদ্যুৎ যাবে তাতে শুধু মানুষের ঘর আলোকিত না করে মাঠের মধ্য দিয়ে যেন সেগুলি যায় এবং স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েলগুলোকে এনার্জাইস করে এই অনুরোধ আমি তাঁর কাছে রাখছি।---তারপর, স্লুইস গেট যেগুলো রয়েছে তাতে দেখছি ২৪-পরগনা এবং মেদিনীপুরে স্লুইস্ গেটের সংখ্যা বেশী। আমাকে যখন আর সময় দিচ্ছেন না তখন আমি এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**Shri Nirmal Krishna Sinha :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি সেচ সম্বন্ধে বলতে চাই যে, আমাদের দেশের শতকরা ৭০ ভাগ মানুষ যারা গ্রামে বাস করে তারা কৃষির উপর নির্ভরশীল কাজেই কৃষির উন্নয়ন না হলে দেশের উন্নয়ন হবে না। আমাদের স্টেট-এর যে ইনকাম হয় তার শতকরা ৪৬ ভাগ এগ্রিকালচার থেকে আসে। কিন্তু গত ২৫।২৬ বছর ধরে ক্রমাগত যে খাদ্যসঙ্কট চলছে তার হাত থেকে উদ্ধার পেতে হলে কিভাবে সেচের উন্নতি করা যায়, কিভাবে এক-ফসলী জমিকে দুফসলী করা যায় সেইদিকে আমাদের দৃষ্টি দিতে হবে।

[5-55— 6-05 p.m.]

আমি একটা স্ট্যাটিস্টিক্স দেখছিলাম যে ১৯৭০-৭১ সালে আমাদের পশ্চিমবাংলায় ৭ লক্ষ সাড়ে বাস্ট্টি হাজার হেক্টারের মত হয়েছিল, আর ১৯৭২-৭৩ সালে তার থেকে মাত্র তিন হাজার ২৮৮ হেক্টার বেশী হয়েছে, তার বেশী কিছু হয়নি। আমি জেলাওয়ারী একটা হিসাব থেকে অবাক হচ্ছি বীরভূম জেলা আপনি জানেন স্যার, একটা গৌরবের স্থান অধিকার করে আছে। গত তিন বছর ধরে পশ্চিমবাংলায় যে প্রকিওরমেন্ট হয়, তার শীর্ষ স্থান হচ্ছে বীরভূমে, সেই বীরভূমে কি উন্নয়ন হয়েছে, তার একটা চিত্র দিচ্ছি। মন্ত্রি-মহাশয় একটু খেয়াল করে শুনবেন। পুরুলিয়াতে ১৯৬৫-৬৬ সালে ৭৪৫ হেক্টার হয়েছিল, এটা পশ্চাপদ জেলা, ১৯৭২-৭৩ সালে সেই জেলতে জলসেচ হয়েছিল ৮৮৫ হেক্টার, বাঁকুড়া জেলায় ১৯৬৫-৬৬ সালে ৪৬ হাজার ৮৫ হেক্টার হয়েছিল সেখানে ৯৮ হাজার হয়েছে, ডবল হয়েছে। আর মুর্শিদাবাদ জেলায় ৩৪০০ হেক্টারের মত হয়েছে, আর বীরভূম জেলায় ১৯৬৫-৬৬ সালে ১ লক্ষ ৫৫ হাঝার ৮৪০ হেক্টার হয়েছিল, আর ১৯৭২-৭৩ সালে ১ লক্ষ ৫৫ হাজার ৬৪৪ হেক্টার অর্থাৎ কমে গেল। ধান বেশী দিলাম প্রকিরও-মেন্ট বেশী করলাম, খুব বাহবা হল, কিন্তু সেই জেলার উৎপাদন বৃদ্ধির জন্য সেচের ব্যবস্থার জন্য আরও বেশী দেওয়া উচিত ছিল, সেটাকে কি করে দু-ফসলা করা যায়, জল দেওয়া কি করে বেশী পরিমাণে দেওয়া যায় সেদিক যদি নজর দিতেন তাহলে সুবিচার করা হত, কিন্তু সেই সুবিচার বীরভূমের প্রতি করেননি। এছাড়াও ক্যানেলের সেচ ছাড়াও বীরভূম জেলার কথা স্যার, আপনি জানেন সেখানে প্রচুর পরিমাণে আমরা যাকে কাদর বলি, বড় বড় পুষ্করিণী গ্রামে গ্রামে আছে, সেগুলি যদি একটু সদ্ব্যবহার করেন, তাহলে অনেক কিছু করা যায়। যেমন একটু স্লুইস গেটের ব্যাপার। আমি জানি মির বাঁধে স্লুইস গেটের জন্য গত ২৫ বছর ধরে চেষ্টা করা হচ্ছে। আমি গত '৭২ সালে এখানে এসে সেই কথা বলেছিলাম, এছাড়াও আমরা কয়েকটা স্লুইস গেটের পরিকল্পনা ডিস্টিক্ট প্ল্যানিং কমিটি থেকে রিভার লিফ্ট ইরিগেশন এবং ডীপ টিউবওয়েল ইত্যাদি অনেক পরিকল্পনা দেওয়া হয়েছিল। এগুলি যদি কার্য্যকরী যাতে করা তারজন্য একটু নজর দেবেন। কারণ ৫ বছর পর পর কখন হবে না হবে, আমরা বিশ্বাস করতে পারছি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন, যে গত বছর ২০টি ডিপ টিউবওয়েল স্যাংশন করা হয়েছিল, ১৪টি করার পর বলা হল আর করা যাবে না, কারণ পাথর আছে, এই বিজ্ঞানের যুগে নীচে পাথর আছে সেটা কাটা যাবে না, তাহলে সেখানে আর সেচের ব্যবস্থা হবে না, এটা আমি বিশ্বাস করি না। আমার থানা কুসুমপুরে ৪টি ডীপ টিউবওয়েল বসানোর জন্য যন্ত্রপাতি বসাতে আর বসান হল না, যন্ত্রপাতি নিয়ে তারা চলে গেল। বলছে আওর নেহি হোগা। এইরকম দুবরাজপুর এলাকা, যদি ডীপ টীউবওয়েল না করা [illegible] ডায়েমেটার বসিয়ে ইঁদারা না কাটা হয়, ইলেকট্রিক পাম্পের ব্যবস্থা

না করা হয়, তাহলে উন্নতি করা যাবে না। তাছাড়া আমি একটা জিনিষ এখানে বলতে চাই, ক্যানেল সম্বন্ধে যারা এক্সপার্ট, আমি অনেক এক্জিকিউটিভ ইঞ্জিনীয়ারের সঙ্গে আলোচনা করে দেখছি, তাতে আমরা দেখছি আমাদের ইরিগেশনে যে জল খরচ হয়, তার ৭০ ভাগ জল অপচয় হয়, ৩০ ভাগ মাত্র ব্যবহার হয়। তার একমাত্র কারণ আমরা ফল্ ক্যাশিং সিস্টেমে আমরা জলটাকে দিই। শুনেছি পাঞ্জাবে এই ক্যানেল দিয়ে বা নালা কেটে জল নেওয়া হয়, সেজন্য অপচয় কম হয়। আমরাও মনে যদি আমরা চ্যানেল কেটে পরে জমিতে জল দিতে পারি, তাহলে অপচয় কম হবে। কিন্তু সেখানে ক্যানেল ডিপার্টমেন্টকে জমি নেবার অধিকার দিতে হবে। তারা যদি ড্রেন কেটে কেটে জল দেয় তাহলে জলের অপচয় হবে না। রবি মরশুমে জল দেবার সময় মিটিং হচ্ছিল, সেইসময় আমি হাজির ছিলাম রামপুর হাটে, জনৈক ডিপার্টমেন্ট আমাকে বললেন যে সেখানে ৫০ পারসেন্ট জল অপচয় হয়। এই জল এত মূল্যবান, তা যাতে অপচয় না হয় তারজন্য আপনারা ব্যবস্থা গ্রহণ করুন।

তারপরে আমি যেটা বলতে চাই জমি ইরোশান হয়ে যাচ্ছে, জমি কুমশঃ শক্ত হয়ে যাচ্ছে। এটা চাষীদের জিজ্ঞাসা করে দেখবেন।

বন্যার কথায় আসছি। ক্যানেল হবার পর থেকে আমাদের জেলায় বারবার, তিন চার বারা বন্যা হয়ে গেল। গতবারও বন্যা হয়েছে। কিন্তু ময়ূরাক্ষীর জন্য বন্যা হয় না, ময়ূরাক্ষীর বন্য, রোধ হয়েছে। কিন্তু আমি যেখানটায় থাকি, বীরভূমের পূর্ব প্রান্ত লাভপুর এবং তার পূর্ব প্রান্ত আপ টু মুশিদাবাদ বন্যায় ডুবে যায়। সেটা ময়ূরাক্ষীর জন্য নয় সেটা কূয়ে নদীর জন্য। শুনলে অবাক হয়ে যাবেন যে শুধু বৃষ্টির জলে নয় ক্যানেলের জলও ছাড়া হয় এবং তারজন্য সেখানে বন্যা হয়ে যায়। এই বন্যাতে কাঁথি মহকুমার বিস্তীর্ণ অঞ্চল এবং আমাদের এলাকার বিস্তীর্ণ অঞ্চল একদম জলমগ্ন হয়ে যায়, কোটি কোটি টাকার ফসল নষ্ট হয়ে যায়। এই সম্বন্ধে আমাদের সেচমন্ত্রী মহাশয়, সুনীতি চট্টোরাজ মহাশয় গিয়েছিলেন। নাঙগলহাটা অঞ্চল, সেখানে দেড় লক্ষ বিঘা জমি, এই ১ লক্ষ ৫০ হাজার বিঘা জমি যদি উদ্ধার করা যায় তাহলে এই কলকাতা এবং তার আশেপাশের ৮০।৯০ লক্ষ লোকের জন্য যে খাদ্য দরকার তা এই একটা জায়গা থেকেই দিতে পারবে যদি আপনারা সেখান থেকে জল নিকাশের ব্যবস্থা করে দিতে পারেন। কিন্তু আজ পর্যন্ত কিছু করা হয়নি। এই সম্বন্ধে যাবতীয় প্ল্যান পরিকল্পনা স্টেট প্ল্যানিং কমিটির অন্যতম সদস্য পান্নালাল দাশগুপ্ত তাঁকে দিয়েছি, পূর্বতন যিনি সদস্য ছিলেন ডাঃ রাধানাথ চট্টোরাজ গিয়েছিলেন এবং শুনেছি সুনীতি চট্টোরাজ মহাশয়ও স্বচক্ষে দেখে এসেছেন, এই সম্বন্ধে এখন পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। এখানে কূয়ে নদীর মুখ একদম বন্ধ হয়ে গিয়েছে, সেটা যদি আপনি সংস্কারের ব্যবস্থা না করেন তাহলে কোনদিন কোটি কোটি টাকা খরচ করেও আপনারা বন্যা নিয়ন্ত্রণ করতে পারবেন না। এবং একটা কথা বন্যা নিয়ন্ত্রণ সম্বন্ধে আমি একটা চিঠি পেলাম, মাননীয় মন্ত্রী অতীশ সিংহ মহাশয়ের হাতে দিয়েছেন, সিদ্ধেশ্বরী নদীটা বিহার থেকে বেরিয়েছে, মাসাঞ্জোরের আরও ৫ মাইল ডাউনে, সেই জলটা কনট্রোল হয় না, সেই জল ভেসে এসে মুশিদাবাদকে ফ্লাড করতে আমাদেরও ফ্লাড করছে। সিদ্ধেশ্বরী পরিকল্পনা হয়েছে কি না হয়েছে জানি না, যদি হয়ে থাকে তাহলে অবিলম্বে সেটা কার্যকরী করুন এবং তাহলেই সেই কাজে বন্যা নিয়ন্ত্রণ হবে। শুধু যে বন্যা নিয়ন্ত্রণ হবে তা নয়, সেই জলে যে ড্যাম হবে তাতে বীরভূম এবং মুশিদাবাদ জেলার লক্ষ লক্ষ বিঘা জমিতে দুবার করে জল দেয়া যাবে। ময়ূরাক্ষী যে পরিকল্পনা করেছেন আপনারা তাতে একবার মাত্র জল পায়, আর সামান্যতম অংশে দুবার জল পায়। আমরা জল পেলে-- আমরা যখন রাস্তা দিয়ে কলকাতায় আসি তখন বর্ধমানের দুই দিকে সবুজ দেখে আমার মনে পড়ে বীরভূমের জমি এখন সাদা হয়ে পড়ে আছে, একেও সবুজ করা যেত যদি জলের ব্যবস্থা করা যেত কিন্তু সেই জলের ব্যবস্থা করা যায় কিছু টাকা খরচ করলেই। যদি মন্ত্রিমহাশয় এই রকম একটা সেচ পরিকল্পনা করতে পারেন তাহলে নিশ্চয়ই তা করা যাবে। যে কথা অনেকেই বলে গেছেন সেই কথার আমি পুনরাবৃত্তি করছি যে ব্যয় বরাদ্দ আপনারা ধরেছেন তার অর্ধেক টাকা নানা বাবদে চলে যায়, খরচ হয় না। ঠিকা-দারী প্রথাকে বিলুপ্ত করুন, আপনার ডিপার্টমেন্টের দ্বারা কাজ করান এবং সঙ্গে সঙ্গে

তদারকি ব্যবস্থা করুন। আমার নিজের অভিজ্ঞতা আছে, আমি নিজে সরকারী টাকা নিয়ে কিছু কিছু সাঁকো করেছি, সরকারের যেখানে যে টাকায় দুটো সাঁকো করে সেখানে তিনটি সাঁকো হতে পারে-- আমি নিজের গ্রামে করে দেখেছি এটা ফ্যাক্ট। যে যে এলাকায় কাজ হবে সেই সেই এলাকায় তদারকি ব্যবস্থা করবেন লোকাল কমিটি দিয়ে এবং তাহলে আমি নিশ্চিত যে যে টাকা বরাদ্দ করেছেন সেই টাকায় ডবল কাজ হবে। এবং জনসাধারণের আশীর্বাদ লাভ করবেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আর একটা কথা বলব আমাদের ওখানে কিছু কিছু ডিপ টিউবওয়েল হয়েছে, রিভার লিফ্‌ট ইরিগেসন হয়েছে এবং আরো কিছু কিছু পরিকল্পনা হয়েছে। চাষীর উন্নয়নের কথা সরকার ভাবছেন। সেখানে এই ওয়াটার ট্যাক্সের কথাটা নিশ্চিতভাবে চিন্তা করে দেখতে হবে। আমি জানতাম না, শুনলাম যে একর প্রতি ৯৬ টাকা করে ট্যাক্স এই ডিপ টিউবওয়েল ও রিভার লিফ্‌ট ইরিগেসনের জন্য ধরা হয়েছে-- এটা চাষীর পক্ষে মারাত্মক হয়ে যাবে। চাষী যে উৎপাদন করবে সেই টাকা তার ওয়াটার ট্যাক্স, ক্যানেল ট্যাক্সে চলে যাবে। আবার তার উপর অতিরিক্ত ট্যাক্স বসালে অর্থাৎ ৯ বিঘার জমির উপর তিন গুণ লাগবে সেচ এলাকায়। তাহলে তাদের পকেটে যদি পয়সা না থাকে আপনার শিল্প উন্নয়ন কি করে হবে? তাদের টাকাটা যদি সমস্তই সংসার বহন করতেই চলে যায়, পকেটে যদি একটা পয়সা না থাকে, কলকাতায় শিল্প যা কিছুই করুন কাপড় করুন বা আর যাই করুন তাদের পকেটে পয়সা থাকবে না তা কিনবার।

[6-05—6-15 p.m.]

আমার শেষ কথা হচ্ছে আমাদের পশ্চিমবঙ্গের উন্নয়নের কথা, কৃষি উন্নয়নের জন্য সেচের যাতে প্রসার হয় সেদিকে লক্ষ্য রাখুন। বড় বড় স্কীম হয়েছে, ছোট ছোট এখন নিচ্ছেন, যেখানে পুকুরগুলি হেজে মজে গেছে, সে পুকুরগুলি সরকার দখল করে নিতে পারেন। এমন পুকুর আছে যে পুকুরগুলি ৪০।৫০ বিঘা নিয়ে এক একটি পুকুর আছে, কোন কোনটিতে ৫০।৬০ বিঘা জমি আছে, সেগুলি কাটানোর ব্যবস্থা করুন এবং করতে পারলে বহু জমিতে জল সেচের ব্যবস্থা করতে পারবেন। তাতে আরও মৎস্য চাষ হবে, ফলের চাষেরও সুবিধা হবে। আজকে এদিকে নজর দেবার জন্য আমি মাননীয় মন্ত্রি-মহাশয়কে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Prabhakar Mandal :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সেচ ও বিদ্যুৎমন্ত্রী মহাশয় ব্যয় বরাদ্দের যে দাবী উৎথাপন করেছেন, আমি তার পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি বিষয় আপনার মাধ্যমে তাঁর নজরে আনতে চাই। আজকে বাজেট উৎথাপন করতে গিয়ে মাননীয় সেচ ও বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় যে ভাষণ রেখেছেন, তাতে দেখতে পাচ্ছি যে বর্ধমান জেলার কোন প্রকল্পের কথা এতে উল্লেখ নাই। অত্যন্ত দুঃখের কথা যে আমি ইতিপূর্বে আমাদের কেতু-গ্রামের কথা বলেছি, বার বার মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন জানিয়েছি। কেতু-গ্রাম থানার অজয় নদীর বাঁধ নির্মাণ করা একান্ত প্রয়োজন। সেচ ও বিদ্যুৎ বিভাগের উপমন্ত্রী মহাশয় এ বিষয়ে বিশেষ অবগত আছেন যে বীরভূম জেলার অজয় নদীর বাঁধ সম্পূর্ণরূপে নির্মাণ করা হয়েছে, যার ফলে কেতুগ্রামের সমগ্র কাটোয়া মহকুমা এক ভয়াবহ পরিস্থিতির উপর দাঁড়িয়ে আছে। যদি অনতিবিলম্বে কেতুগ্রাম-এর অজয় নদীর বাঁধ না করা যায়, তাহলে সমগ্র থানা ধুয়ে মুছে যাবে, সে বিষয়ে কোন সন্দেহ নাই। কিন্তু দুঃখের বিষয় এই যে বাজেট বতক্তৃায় এ বিষয়ে কোন উল্লেখ মন্ত্রিমহাশয় করেন নি। আমরা যখন তাঁর কাছে কাজের জন্য যাই তিনি বলে থাকেন যে বাজেটের সমস্ত টাকা খরচ হয়ে গিয়েছে, সুতরাং এখন এই কাজ করা সম্ভব হবে না। তাই অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই ব্যয় বরাদ্দের দাবী সমর্থন জানিয়ে, আজই মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন রাখছি যাতে এই প্রকল্প এই বাজেট বছরের মধ্যেই গ্রহণ করা হয় এবং কার্য্যে রূপায়িত হয়। তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি। সেই সঙ্গে আমি আর একটা বিষয় এখানে উল্লেখ করতে চাই। বর্ধমান জেলা একটা কৃষিপ্রধান জেলা, গত বছর সেই জেলার

দামোদর ইরিগেসন সার্কলের ৭০ লক্ষ টাকার কাজ বন্ধ করে দিয়ে, সেই টাকা অন্য জেলায় নিয়ে গিয়ে খরচ করা হয়েছে। উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার এলাকার উন্নয়নের জন্য অনুরোধ জানাচ্ছি। কেতুগ্রাম থানা একটা চির অবহেলিত থানা সেখানে বৈদ্যুতি-করণের কাজ মাত্র ৪টি গ্রামে হয়েছে, ১৪৪টি মৌজার ভিতর চারটি গ্রামে বৈদ্যুতিকরণের কাজ সম্পূর্ণ হয়েছে। বাকী ১৪০টি গ্রামের কাজের কোন উল্লেখ নাই।

অথচ দেখতে পাই যে বাজেট বরাদ্দের বাইরেও ওভারড্রাফ্‌ট করে অন্য জেলার কাজের জন্য টাকা খরচ করা হয়। কিন্তু আমি জানি না-- আমাদের কেতুগ্রাম থানাবাসী কি অপরাধে অপরাধী যে সেখানে কোন প্রকল্প গ্রহণ করা হয় নাই। আপনার মাধ্যমে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় উল্লেখ করতে চাই-- যাতে আমাদের এই অজয় বাঁধ এবং মঙ্গলকোটের পূর্ণ বাঁধ নির্মাণ হয়। তারজন্য অনুরোধ করছি। মন্ত্রিমহাশয় কেতুগ্রামর অজয় বাঁধ ও পুনর্বাঁধ পরিদর্শন করে এসেছেন ১৯৭২ সালের ২৩শে সেপ্টেম্বর তারিখে বর্দ্ধমানে যে মন্ত্রীসভার বৈঠক হয়, সেই সময় কেতুগ্রামর কাঁন্দো সংস্কারের পরিকল্পনা গ্রহণ করা হয়। অত্যন্ত দুঃখের কথা আজ পর্য্যন্ত সেই পরিকল্পনা কাজে রূপায়নের জন্য কোনরকম ব্যবস্থা অবলম্বন করা হয় নাই। আপনার মাধ্যমে সেদিকে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

আর একটী বিষয়ের প্রতি মন্ত্রিমহাশয়কে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। সেটা হলো কেতুগ্রাম থানায় ময়ূরাক্ষী প্রজেক্ট-এর টেল এন্ড এরিয়াতে অবস্থিত। সেই টেল এন্ড এরিয়াতে ময়ূরাক্ষীর খাল থেকে জল সরবরাহ সুষ্ঠুভাবে কোন সময় হয় না। এমন বহু জমির উল্লেখ আছে-- যেখানে জল না দিয়েও করের দাবী করা হয়েছে। সেই সমস্ত নিরপরাধ চাষাকে দিনের পর দিন আবেদন করা সত্বেও কর আদায়ের জন্য জুলুম করা হচ্ছে। তাই আপনার কাছে আবেদন রাখছি-- যারা জল পেলনা-- এমন সব নিরীহ চাষীকে যেন জল কর আদায়ের জুলুম থেকে রেহাই দেওয়া হয়। তারজন্য মন্ত্রিমহাশয়কে যথা বিহিত ব্যবস্থা অবলম্বনের জন্য অনুরোধ করছি। এই কয়টী কথা বলে এই বাজেট বরাদ্দের দাবীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম্-- জয়হিন্দ্।

**Shri Santosh Kumar Mandal :**

মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আজ আমাদের বিদ্যুৎ ও সেচমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন-- তাকে আমি সমর্থন করছি। এই সমর্থন করছি এই জন্য যে দেশ স্বাধীন হবার পর গত ২০ বছরে যে উন্নতির হার ছিল সেচ ও বিদ্যুতের দিক থেকে, বর্তমান মন্ত্রীসভার আমলে সেই উন্নতির হার তুলনা মূলকভাবে কিছুটা বেশী। তবু আমি আজ এই বাজেটকে সমর্থন করতে গিয়ে তার কিছু কিছু বিষয় আমি না বলে থাকতে পারছি না। খুবই দুঃখের কথা পরিতাপের কথা যে ২২ বছর অতীত হয়ে যাবার পরেও আজকে যে হারে আমাদের দেশে সেচের অগ্রগতি হওয়া উচিত ছিল, বিদ্যুতের অগ্রগতি হওয়া উচিত ছিল, তা আদৌ হয় নাই। কোন একটী দেশকে বড় হতে গেলে-- তাকে সেচের দিক থেকে বিদ্যুতের দিক থেকে যে অনেক খানি তার অগ্রগতি হওয়া প্রয়োজন-- তা হয়নি।

[6-15--6-25 p.m.]

আমাদের দেশ কৃষিপ্রধান দেশ। হরিয়ানা পাঞ্জাব ইত্যাদি রাজ্য খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারে কারণ সেখানে সেচের ব্যবস্থা অনেক উন্নত, তারা আমাদের চেয়েও আজ অনেক এগিয়ে গিয়েছে। সেই তুলনায় পশ্চিমবাংলা আজ অনেক পিছিয়ে আছে। বন্যা এবং খরা পশ্চিমবাংলাকে গ্রাস করেছে এবং এর যথাযথ প্রতিরোধ আজও আমরা করতে পারিনি। আমার মনে হয় এর প্রধান কারণ অর্থের অভাব সেই কারণে আরো বেশী অর্থ এতে বিনিয়োগ করা দরকার। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, সুন্দরবন এলাকায় ২২ শত মাইল বাঁধ আছে। সেখানে ২ হাজার টাকা খরচ করেন প্রতি মাইলে। কিন্তু আমরা কি দেখছি বাঁধ মেরামত করা হচ্ছে সেই বাঁধ আবার ভেঙ্গে যাচ্ছে। সেই কারণে

লক্ষ লক্ষ টাকা খরচ করে যা করা হচ্ছে তা আগে করা হয় না কেন? সেইজন্য আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে আগে বেশী টাকা খরচ করেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমাদের দেশের যে খাদ্য অবস্থা তাতে সেচের ব্যবস্থা বেশী হলে আমরা অনেক বেশী ফসল পেতে পারতাম। সেচ ব্যবস্থা ভাল হলে আমাদের আর এত মাথা ঘামাতে হত না বা কেন্দ্রীয় সরকারের কাছে হাত পাততে হত না। আমাদের সুন্দরবন এলাকা এক ফসলী, সেখানে যদি সেচের ব্যবস্থা ভাল করা যায় তাহলে আমার মনে হয় যে খাদ্যের অভাব দূর হতে পারে। সেখানে কোনরকম সেচ ব্যবস্থা নেই কিছু কিছু এলাকায় ডিপ টিউবওয়েল করে এইভাবে ১ লক্ষ টাকা খরচ না করে যদি খাল বিল পুকুর ইত্যাদি সংস্কার করা হয় এবং ছাতুয়া প্রকল্পের মত প্রকল্প করলে ও সঙ্গে সঙ্গে খাল বিল পুকুর থেকে সেচের ব্যবস্থা করলে আমরাও সবুজ বিপ্লব করতে পারবো। আর একটা কথা বলবো আমাদের মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের কাছে গেলে তিনি বলেন যে এটা সেচ দপ্তরের ব্যাপার, আবার সেচ দপ্তরে গেলে তাঁরা বলেন যে আমাদের এত টাকা নেই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমাদের কুলপি কেন্দ্রের কথা আমি আগে মেনসানে বলেছিলাম সেখানে তিনটি খালের কথা---সেই খাল তিনটির ব্যবস্থা না করার ফলে হাজার হাজার একর জমির ফসল নষ্ট হচ্ছে। সেই সাতপুরিয়া, দুধখালি, ও ট্যারা খাল সংস্কার না করার ফলে হাজার হাজার একর ফসল নষ্ট হচ্ছে। সেখানের একমাত্র ফসল---ধান, তা নষ্ট হচ্ছে। আমি এ বিষয়ে মন্ত্রিমহাশয়কে টেলিগ্রাম করে জানিয়েছিলাম যাতে অনতিবিলম্বে এই খালের সংস্কার করা হয়, যাতে আমাদের চাষীদের প্রকৃত উপকার করা হয়। স্যার, তাদের যদি আজকে বাঁচানো না হয় তাহলে সুন্দরবন এলাকা ধ্বংস হয়ে যাবে। তাই রিলিফের মাধ্যমে রেশানের মাধ্যমে নয়, এই খাল কেটে যাতে লক্ষ লক্ষ ছেলেকে কাজ দেওয়া যায় ও ঐ অঞ্চলের সংস্কার করা যায় সেদিকে নজর দেবেন। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

জয়হিন্দ, বন্দেমাতরম্॥

**Dr. Ramendra Nath Dutt :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ ও বিদ্যুৎমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এখানে রেখেছেন আমি তাকে সমর্থন করছি। এবং এই প্রসঙ্গে আমি কিছু বলতে চাই। আমাদের সেচমন্ত্রী মহাশয় খুব উদ্যোগী কর্মী এবং সরল ব্যক্তি। তাঁর বিভাগের কতকগুলি দুর্নীতির কেসের বিষয়ে আমি তাঁকে সজাগ করে দিতে চাই। হুগলী ডিভিসনের একজিকিউটিভ ইঞ্জিনীয়ার শ্রী টি, সি, চ্যাটার্জি হুগলীতে থাকাকালীন দেশে খাল খননের সময় তিনি ডবল পেমেণ্ট করেন। তারপর কেসটি ভিজিলেন্স কমিশনে যায়। এই ডবল পেমেন্টের জন্য ভিজিলেন্স কমিশন রেকমেণ্ড করেন ফর ইমিডিয়েট ডিসমিসাল অফ মিঃ টি, সি, চ্যাটার্জী। তারপর মিঃ চ্যাটার্জী কোর্টে কেস করেন। কোর্টে ডিসিসন-এ ঐ একই জিনিস বহাল থাকে। তারপর সেটা ইরিগেসন ডিপার্টমেণ্টের জানানো হয়। তখন ইরিগেসন ডিপার্টমেন্টের ডেপুটি সেক্রেটারী মিঃ এ, বি, মুখার্জি নোট দেন চার্জেস আর নট কনক্লুসিভলি। তারপর তাকে রিমাইণ্ডার দিয়ে লেখা হোল হি হ্যাজ বিন এক্সোনারেটেড ফ্রম অল দি চার্জেস।

এই ভিজিলেন্স কমিশনের ফাইল নং ছিল আই ডবলিউ।২।৭১।৭২। ভিজিলেন্স কমিশন একথা লিখেছে তবুও তাকে পানিশমেন্ট না দিয়ে প্রমোশন দেওয়া হয়েছে।

(এ ভয়েস— এটা ঠিক নয়)

এটা যদি ঠিক না হয় তাহলে আমি খুব সন্তুষ্ট হবো। আর একটি কেসের কথা বলছি। ইরিগেসন ডিপার্টমেন্টের ইস্টার্ণ সারকেলের সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার মিঃ কে, সি, রায় ১৯৭৩ সালে তাঁর বাজেটের যা টাকা তার দ্বিগুণ খরচ করে বসলেন যার ফলে অন্য ডিভিসনের কাজের ক্ষতি হয়েছে। এই ব্যাপারটি যদি সত্যি হয় তাহলে এ সম্বন্ধে কি ব্যবস্থা নিয়েছেন তা জানাবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হুগলীর বর্তমান একজিকিউটিভ

ইঞ্জিনীয়ার তিনি কতকগুলি টেন্ডার রেজিস্টার্ড কনট্রাকটারকে না দিয়ে নিজের পেটোয়া লোককে দিয়ে কাজ করিয়েছেন। এ ব্যাপার নিয়ে বহু এজিটেসন চলছে। এ সম্বন্ধে কি হোল তা জানাবেন। আমার আর একটি সাজেসন হচ্ছে যে এই ঠিক। প্রথা তুলে দিলে ডিজঅনেস্ট অফিসারদের আর পোয়াবারো হবে না। আমার মনে হয় কনট্রাকটারী প্রথা বাদ দিয়ে অন্যান্য বেকার যুবকদের গ্রুপ করে ছোট ছোট কাজ ভাগ করে যদি কাজ করানো হয় তাহলে শিক্ষিত বেকারদের অনেকের সুবিধা হবে। আর একটা কথা এখানে তুলতে চাই। সেটা হচ্ছে এই তিস্তা ব্যারেজ পরিকল্পনায় বাজেট বই পড়ে দেখলাম ৭০ কোটি টাকা ব্যয় হবে। কিন্তু এ বছর তারজন্য ধরা হয়েছে মাত্র ৯৫ লক্ষ টাকা। এই রেটে যদি টাকা ধরা হয় তাহলে এই কাজটি কমপ্লিট হতে ৭১ বছর লাগবে। আমরা তো দেখতে পাবোই না পরে জন্ম নিয়ে যদি মানুষ হয় এবং উত্তরবঙ্গে যদি জন্মাই তবে হয়তো কাজ শেষ হয়েছে দেখতে পাবো। এই ব্যাপারে একটা গল্পের কথা আমার মনে পড়ছে। একজন লোক কারও কাছ থেকে কিছু টাকা পেতো। সে রোজই তাগাদা করে ঐ টাকার জন্য। একদিন সে করলো কি কতকগুলি তেঁতুল বীজ নিয়ে তার সামনে মাঠে গিয়ে ছড়িয়ে দিল। তখন সেই পাওনাদার জিজ্ঞাসা করলো এ কি করলেন? সে তখন বললো এই বীজ ছড়িয়ে দিলাম এর থেকে তেঁতুল গাছ হবে এবং সেই গাছের থেকে তেঁতুল বিক্রি করে তোমার টাকা শোধ করে দেবো। এই কথা শুনে সেই পাওনাদার একটু হাসলো। তখন সে বললো যে---ও নগদ টাকা পেয়ে গেলে বলে বুঝি হাসছো। আমাদের উত্তরবাংলার যে সমস্যা-- সেখানে ইরিগেসনের কোন রকম ব্যবস্থা নেই। সেখানে এইরকম টাকার ব্যবস্থা দেখে আমার ঐ গল্প মনে পড়লো।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুরের জন্য কতকগুলি স্কীম ১৯৭৪/৭৫ সালের জন্য নেওয়া হয়েছে যার মোট টাকার পরিমাণ সাড়ে তিন লক্ষ টাকার মতন। আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করবো, তিনি যেন এই টাকা খরচ করে এই কাজগুলি করেন। কারণ স্যার, আপনি জানেন, পশ্চিম দিনাজপুরের ধান চাল দিয়েই পালিত হচ্ছে মালদহ জেলা। সেখানে যদি ইরিগেসানের এই কাজগুলি করেন তাহলে ধান চাল আরো বেশী হবে। স্যার, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন যে গত বছর ইরিগেসানের জন্য পশ্চিম দিনাজপুরে কোন টাকা বরাদ্দ করা হয়নি। আমি এবারের এই সাড়ে তিন লক্ষ টাকা বরাদ্দ দেখে আনন্দিত হলাম। স্যার, শেষে আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি পশ্চিম দিনাজপুরের আত্রেয়ী নদীর উপর নিবদ্ধ করবো। রঘুনাথপুরের ওখানে আত্রেয়ী নদীতে ভাঙন দেখা দিয়েছে এবং তার ফলে রঘুনাথপুরে গ্রামটি ধ্বংসের মুখে পড়েছে। এ ব্যাপারে মাননীয় সেচমন্ত্রী মহাশয়কে বলব, তিনি যেন বাঁধটির দিকে দৃষ্টি দেন। উত্তরবঙ্গের লোক হয়ে আপনি পশ্চিম দিনাজপুরের সমগ্র কাজের দিকে নজর দিন এই অনুরোধ জানিয়ে আমি শেষ করলাম।

[6-25—6-35 p.m.]

**Shri Thakurdas Mahata :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ মাননীয় সেচ ও বিদ্যুৎমন্ত্রী যে ব্যয় বরাদ্দের প্রস্তাব এনেছেন সে সম্পর্কে বলতে গিয়ে প্রথমেই বলছি, এই বাজেট প্রয়োজন-এর তুলনায় নিতান্তই অকিঞ্চিতকর এবং হতাশাব্যঞ্জক। মাননীয় সেচমন্ত্রী অবশ্য পরোক্ষভাবে সেকথা স্বীকার করেছেন। কারণ বাজেট বক্তৃতায় তিনি বলেছেন, "স্বল্প বরাদ্দের জন্য ইচ্ছা থাকলেও এবং প্রয়োজনীয় সংগঠনের অভাব না থাকলেও সেচবিভাগ আলোচ্য বছরে সেচ এলাকার সম্প্রসারণ ও জল নিকাশী ও বন্যা প্রতিরোধ প্রকল্প সম্পাদনকল্পে যথেষ্ট কর্মসূচী নিতে পারছে না।" কথাটা হচ্ছে, মন্ত্রিমহাশয়ের ইচ্ছা ছিল অনেক টাকা খরচ করার কিন্তু টাকা নেই খোলাখুলিভাবে সেকথা তিনি বলেছেন। কিন্তু প্রশ্নটা হচ্ছে, উনি তুলনামূলক-ভাবে আলোচনা করে দেখিয়েছেন যে গত ২৬ বছরে সেচের যে অগ্রগতি হয়েছে তার তুলনায় দু বছরে বেশী হয়েছে। এখন স্যার, আমরা মুখে সবুজ বিপ্লবের কথা বলছি, সংগ্রহের কথা বলছি কিন্তু কাজে সেটাকে এড়িয়ে যাচ্ছি। স্যার, একটু আগেই মাননীয়

কংগ্রেসী সদস্যরা বলছিলেন যে, বাজেটের মধ্যে কৃষিকে সর্বপ্রথমে স্থান দেওয়া* উচিত এবং তারপরেই সেচের স্থান থাকা দরকার। স্যার, আমাদের দেশে যখন খাদ্য সঙ্কট চরমে এবং হাজার হাজার ছেলে যেখানে বেকার, সেখানে এই কৃষিনির্ভর দেশে যদি সত্যিই সমস্যার সমাধান করতে হয় তাহলে সেচ খাতে আরো অনেক বেশী টাকা বরাদ্দ করা দরকার। কারণ আমরা জানি সেচের অভাবে চাষ ভাল হচ্ছে না এবং এটাও জানি সেচ ছাড়া কোনদিনই সবুজ বিপ্লব সম্ভব নয়। স্যার, সরকারী হিসাব অনুযায়ী আমরা দেখছি, পশ্চিমবাংলায় মোট জমির পরিমান ৫৪'৮৮ লক্ষ হেক্টর। তার মধ্যে আজ পর্য্যন্ত সেচসেবিত জমির পরিমাণ হচ্ছে ২৪'৩৫ হেক্টর। এই সরকারী হিসাব স্যার, যদি সত্য হয় তাহলে এখনও ৩০'৫০ লক্ষ হেক্টর এবং পতিত জমি ১০ লক্ষ হেক্টর মানে প্রায় ৪১ লক্ষ হেক্টর জমি সেচসেবিত নয়। এখন প্রশ্ন হচ্ছে, ২৬ বছরে যেখানে আমরা মাত্র ২৪'৩৫ লক্ষ হেক্টর জমিতে সেচ দিতে পেরেছি সেখানে সমস্ত জমিতে সেচের ব্যবস্থা করতে আমাদের কত সময় লাগবে।

আমরা সবুজ বিপ্লব করবো সন্দেহ নেই। কিন্তু প্রয়োজনের যে গুরুত্ব— মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলছি, আরো ৬০।৭০ বছর লাগবে। আমাদের যে সমস্ত কালটিভেএব্‌ল ল্যান্ড আছে সেগুলি সেচযুক্ত করতে এবং স্বয়ংসম্ভরা আমরা তখন হব, সবুজ বিপ্লব তখন হবে। আসলে যা বলতে চেয়েছি যে প্রয়োজনের গুরুত্ব উপলব্ধি করা। আমাদের যে আথিক সঙ্কট, যে খাদ্য সঙ্কট, যে চরম ক্রাইসিস, এটাকে উপেক্ষা করা হয়েছে। এই প্রসঙ্গে আমি কংসাবতী প্রজেক্ট সম্পর্কে কয়েকটা প্রয়োজনীয় কথা বলতে চাই। মাননীয় মন্ত্রিমহাশয় হিসাব দিয়েছেন যে এই সকলের মধ্যে কংসাবতীতে ১ লক্ষ ৯১ হাজার হেক্টর বৃদ্ধি পেয়েছে সেচ এলাকা এবং মোট এলাকা দাড়িয়েছে ৭ লক্ষ একর। আমি আমাদের এলাকার যেটা শালবনি, গড়বেতা এবং বিনপুর এলাকার যে তথ্য আমার কাছে আছে সেই সম্পর্কে বলছি। এখানে যে তথ্য পরিবেশন করা হয়েছে এটা ঠিক বলে মনে হয় না। এর মধ্যে কিছু জাগলারি আছে বলে মনে হচ্ছে। আমি প্রমাণ দিয়ে বলছি কংসাবতী প্রকল্পে যে মোট ১০টি ডিভিশনের সরকারী হিসাব অনুযায়ী ৮টি ডিভিশনের কাজ প্রায় হয়ে গেছে। ২টি ডিভিশনের কাজ হচ্ছে। কিন্তু যে ৮টি ডিভিশনের কাজ কমপ্লিট হয়েছে বলে বলা হয়েছে, এই ৮টি ডিভিশনের বিভিন্ন জায়গায় রিপোর্ট যা পেয়েছি যেমন ধরুন আমলাউড়া ডিভিশনের রঞ্জার, আসনাকুলি সেকশান-এর ৩, ১৩, ১৪, ৩০ নম্বর ডিষ্ট্রিবিউটারে কাজ সম্পূর্ণ ইনকমপ্লিট পড়ে আছে। মেদিনীপুর ডিভিশনের হেড-কোয়াটারস্ সেকশান, ৪২ নম্বর এবং আরো কয়েকটা সেকশান-এর কাজ সম্পূর্ণ পড়ে রয়েছে। অথচ আমি জানি, আমার নির্বাচনী এলাকার খবর যে মৌজাতে জল পৌছায়নি ডিষ্ট্রিবিউটারি সম্পূর্ণ ইনকমপ্লিট থেকে গেছে। সেগুলিকে ইরিগেটেড এরিয়া দেখান হয়েছে। যেটুকু আমার জানা আছে আমি তা থেকে একথা বলছি এবং এ থেকে এটা অনুমিত হয় যে বাইরে এই ধরণের ঘটনা ঘটছে। মাননীয় পরিবহনমন্ত্রী যখন গত বছর শালবনিতে গিয়েছিলেন তখন আমি এই ব্যাপারে তাঁর দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে দেখুন, ইরিগেটেড এরিয়া দেখান হয়েছে অথচ আদৌ জল যায় না। আমি নিজে জানি যে আমার পাশের মৌজা যেখানে জল আদৌ যায় না সেটা ইরিগেটেড এরিয়া হয়ে গেছে। তাদের হয়ত এখনও কর দিতে হয়নি, শুনছি নাকি একর প্রতি ১০ টাকা করে কর দিতে হবে। এই যদি হয়, এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা হবে। কাজেই এই ব্যাপারগুলি সম্পর্কে আমি মন্ত্রিমহাশয়কে বলবো যে যথারীতি খোঁজখবর নিয়ে যেগুলি ইরিগেটেড নয় সেগুলিকে বাদ দিতে। কেন না, জাগলারি অফ স্টেটিসটিক্স করে দেখিয়ে দেব অনেক কিছু কিন্তু তাতে আসলে কোন লাভ হবে না, ফসল উৎপাদন তাতে হবে না, এটাই হচ্ছে কথা। এই ব্যাপারে কয়েকটি সাজেসান দিচ্ছি, যদি প্রয়োজন মনে করেন রাখতে পারেন। আপনার ডিপার্টমেন্টে যে সুপারভিসান, এই সুপারভিসান-এ চরম ত্রুটি আছে। এটা আপনাকে মেনে নিতে হবে। আমি স্বচক্ষে দেখেছি, যে সমস্ত কর্মচারী আপনার ডিপার্টমেন্টে আছে, যেমন ওভারসিয়ার ইত্যাদি তারা যদি যথাযথভাবে সুপারভিশান করতেন তাহলে সেচের জলের ব্যাপারে চাষীদের যে অসুবিধা হয়, সেটা অত হত না। যেটুকু জল পাওয়া, জল যে যথেষ্ট পাওয়া তা নয়। আমার জানা আছে ১৯৬৮ থেকে ১৯৭৩ সাল

পর্যন্ত যে জল আমাদের এলাকায় এসেছে, বিনপুর ইত্যাদি এলাকাতে যে জল এসেছে সেটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগন্য। জল যেটুকু পাওয়া যায় সেটুকু জমিতে গিয়ে পৌঁছায় না। এই যদি অবস্থা হয়, তাহলে কংসাবতী কম্যান্ড এরিয়া ধরা হলে সেখানে খাজনা হবে সেই ভাবে। কিন্তু সেখানে আসলে চাষীরা কতটুকু উপকৃত হবে? আমি হিসাব করেছি যখন কংসাবতী নদীতে বাঁধ হয়নি, যখন ক্যানেল আসেনি তখন আমাদের বিঘাতে ১০ মন; ১১ মন, ১২ মন ধান ফলত। এখন কংসাবতী নদীর জল পাচ্ছে এবং এই জল পেয়ে ফসল কত হয়েছে? ৭ মন, ৮ মন, ৯ মন হয়েছে। এই যদি হয় তাহলে চাষীরা অতিরিক্ত কর দিতে পারবে না। বাস্তবিক এটা উপলব্ধি করার জন্য অনুরোধ জানাচ্ছি। একেই জলের সাপ্লাই যথেষ্ট নয়, তারপরে আবার প্রয়োজনের সময় তারা জল পায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জল চাষীদের প্রয়োজনের সময় দেওয়া দরকার তাহলে জলের যে অনটন সেটা কমে যাবে। আমি নিজে চাষীর ঘরের ছেলে, আমি নিজে দেখেছি যে যখন বর্ষার জল হয় তখন কংসাবতী থেকে জল ছাড়বে আর যখন জল কম তখন ছাড়বে না। একেই জল কম তার উপর জল ছাড়ার এই ব্যাপার। কাজেই এর দ্বারা কোন চাষীর কল্যাণ হতে পারে না।

[6-35--6-45 p.m.]

তারপর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলতে চাই আপনার মাধ্যমে শালবনিতে যে ক্যানেলটা আছে, সেটা রেল লাইনের কাছাকাছি দিয়ে গেছে। ঐ ব্রাঞ্চ ক্যানেলটা যদি লাইন পার করে দিয়ে কিছুটা চালানো যায় তাহলে সেখানে প্রায় দুই হাজার একর জমিতে সেচ দেওয়া সম্ভব হবে। ঐই বিষয়টাও চিন্তা করা দরকার। ডিপার্ট-মেন্টের কয়েকজন কর্মচারীর সঙ্গে কথা বলে জানলাম যে কংসাবতী কমান্ড এরিয়ায় অনেক জমি, যেগুলো জলা জমি, সেইগুলোতে কর বসানো হবে। ওখানে এমনই জলা যে ধান নষ্ট হয়ে যায়, এখন কংশাবতীর জলে সেইগুলো আরও নষ্ট হয়ে যাবে, এর উপর আবার ডবল কর বসিয়ে যদি চাষীদের মারা হয় তাহলে সবুজ বিপ্লব কিরকমভাবে হবে, সেটা বুঝতে পারছি না। কাজেই আমি দাবী রাখবো এবং বিবেচনা করতে বলবো মন্ত্রিমহাশয়কে যেগুলো জলা জায়গা, যেখানে জলের কোন প্রয়োজন নেই, সেইগুলোকে যেন করমুক্ত রাখা হয়। আর একটা কথা, অনেক ডিস্ট্রিবিউটার খাল খনন করা হয়েছে, সেইগুলোর লেভেল অনেক উঁচু হয়ে গেছে। বাস্তবে যে অবস্থা দাঁড়িয়েছে, ভুল যাই হয়ে থাক না কেন, এটা স্বীকার করতে হবে, সেখানে যদি জল না যায় তাহলে আবার নতুন করে সার্ভে করা হোক, যেখানে চাষীদের কাছ থেকে অভিযোগ আসছে? সার্ভে করার প্রয়োজন হবে, সেইগুলোকে আবার নতুন করে খনন করতে হবে। আবার এমন জায়গা আছে আমার এলাকাতে, আমি দেখেছি যে ২০০।৩০০ একর জমিতে জল পাওয়া দরকার, কিন্তু সেখানে কোন ডিস্ট্রিবিউটারী ক্যানেল নেই। অতএব সেখানে ডিস্ট্রিবিউটার করা দরকার, সেখানে যদি জল সাপ্লাই দেওয়া যায় তাহলে সেখানে চাষ ভাল হবে। এইগুলো একটু বিবেচনা করতে আমি বলছি। আর একটা কথা, একটা খাল আছে লালবোট শহর খাল বলে, সেখানে ১২ মাস জল যায়, কিন্তু হঠাৎ তার পাশ দিয়ে কংশাবতী ক্যানেল গেছে। আপনার ডিপার্টমেন্টের আমীন বলেছিলেন যে এটা যদি বাঁধা হয়, খুব বেশী টাকা খরচ হবে না, জলটা ডাইভার্ট করে যদি ক্যানেলে ফেলা যায় তাহলে ২০০।৩০০ একর বীনপুরের জমিতে ১২ মাস চাষ হতে পারে। এই যে কংশাবতীর কমান্ড এরিয়া, এটা বিরাট এলাকা, ১০টা ডিভিশন, এই ১০টা ডিভিশনে যদি যথার্থ জল দিতে পারেন তাহলে নিশ্চয়ই ঐ খরা এলাকা— আমার সদর নর্থ এবং গড়বেতা ইত্যাদি জায়গায় সবুজ বিপ্লব হতে পারে। কিন্তু ডিপার্টমেন্টের ত্রুটি বিচ্যুতি যা আছে সেইগুলো ভাল করে নজর রাখতে হবে। যেভাবে সুপারভিশন হচ্ছে, সেই রকমভাবে হ'লে কোনও দিন ঐ এলাকা— বিশেষ করে আমার এলাকা সম্বন্ধে বলছি উঁচু নীচু জায়গা, তার চেয়ে বরং যদি সেখানে ক্ষুদ্র সেচ পরিকল্পনা কিছু নেওয়া যায়, বাঁধ খাল প্রভৃতি তৈরী করলে সেটা অনেক সফল হবে, বর্তমানে যেভাবে কংশাবতী থেকে জল সাপ্লাই করা হচ্ছে, সেটা কোন কাজে লাগে না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Ramendra Nath Dutt :**

অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমি যে এক্‌জিকিউটিভ ইঞ্জিনীয়ারের কথা বলেছিলাম, সেটা হাওড়ার হবে, তাঁর নাম টি, সি, চ্যাটার্জী, একজিকিউটিভ ইঞ্জিনীয়ার, হাওড়া, ওটা বলতে আমার ভুল হয়ে গিয়েছিল।

**Shri Khan Samsul Alam :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে বাজেট যা উত্থাপিত হয়েছে, সেটা সত্যিকারের প্রশংসার দাবী রাখে। আজকে যদি এটা কেউ অস্বীকার করেন তাহলে আমরা গত ২৫ বছরে যা দেখেছি আজকে সেই বাস্তব সত্যকে অস্বীকার করতে হবে। আজকে এই প্রসঙ্গে আমি কিছু বক্তব্য আপনার মাধ্যমে মন্ত্রীমন্ডলীর কাছে রাখতে চাই। পশ্চিমবঙ্গের কৃষি উন্নয়নের সঙ্গে তুলনামূলকভাবে এই বাজেটে যে টাকা ধরা হয়েছে, এই টাকা ইকুইটেব্‌ল হয়নি। এখানে বেশী টাকা ধরা উচিত ছিল। পশ্চিমবাংলার আজকে যে সেচ প্রকল্প এটার একটা বিশিষ্ট স্থান রয়েছে। কৃষির ব্যাপারে উন্নয়ন প্রকল্পে এখানে যে টাকা ধরা হয়েছে সেটা আরও বেশী করে ধরা উচিত ছিল।

আজকে মেদিনীপুর জেলায় বিশেষ করে তমলুক, কাঁথী, ঘাটাল ইত্যাদি যে সমস্ত বন্যা এলাকা রয়েছে, এই বন্যা এলাকার মধ্যে কাঁথি মহকুমা একটা বন্যাবিধ্বস্ত এলাকা বলে নিশ্চয়ই সবাইকে স্বীকার করতে হবে। এই বন্যা রোধের জন্য কিছু কিছু প্রকল্পের কাজ আজকে গ্রহণ করা হয়েছে। যে সমস্ত প্রকল্প গ্রহণ করা হচ্ছে তার মধ্যে দুবদা বেসিন একটা বড় প্রকল্প ২ কোটি ৬৮ লক্ষ টাকার। কিন্তু এই সঙ্গে ওতোপ্রতোভাবে জড়িত একটা প্রকল্প যদি একই সঙ্গে নেওয়া না যায় তাহলে এই প্রকল্পের বাস্তব রূপায়ণ সম্ভব হবে না। সে প্রকল্পগুলি হচ্ছে মগরা বেসিন, বারচৌকা বেসিন, এটা ধরা হয়েছে, কিন্তু রামনগর আর এগড়ার বর্ডারের বিস্তীর্ণ এলাকার দিকে কেউ দৃষ্টিপাত করেননি। যেহেতু সেখানে রাস্তা ঘাট নেই সেহেতু সেখানে কোন ইঞ্জিনীয়ার যাননি, মন্ত্রিমহাশয় যাননি। আমরা ডিপার্টমেন্টে চিঠি দিয়ে দৃষ্টি আকর্ষণ করেছি যে যদি এই প্রকল্প রূপায়ণ করা না হয় তাহলে দুবদা বেসিনের সার্থক রূপায়ন হবে না, এই ২ কোটি ৬৮ লক্ষ টাকার কাজ করে সমস্যার সমাধান করতে পারবেন না। এরপর নতুন আর একটা প্রকল্পের কাজ করতে হবে সেটা হচ্ছে সুবর্ণরেখা প্রকল্প। এই প্রকল্প সম্পর্কে অনেক ব্যাপার হচ্ছে, ডিপার্টমেন্টাল ইঞ্জিনীয়ার-এর কাছে জেনেছি যে ওড়িষা গভর্নমেন্ট নাকি এই বিষয়ে নারাজ ছিলেন, এখন আবার অনুমতি দিয়েছেন। কিন্তু আমাদের ঐ এলাকার কিছু কিছু লোক যারা এর জন্য ক্ষতিগ্রস্ত হবে বলে মনে করছে তারা এই বিষয়ে বাঁধা দিচ্ছেন। আজকে আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে বৃহত্তর স্বার্থের জন্য ক্ষুদ্রতর স্বার্থকে বলি দিতে হবে এবং এই প্রকল্পের কাজ দৃঢ় হস্তে শুরু করতে হবে এবং সমস্ত বাধাকে অপসারিত করতে হবে। এই দুবদা প্রকল্প সম্পর্কে আমার আর একটা সাজেশন আছে, সেটা হচ্ছে এখানে স্লুইস গেট করে আমরা সেচ পরিকল্পনা গ্রহণ করতে পারি এবং জল উঁচু থেকে নীচু পর্য্যন্ত সম্পূর্ণ এলাকায় যেতে পারবে তার ব্যবস্থা করতে পারি। আমি আমাদের মন্ত্রিমহাশয়ের কাছে এবং তাঁর ডিপাটমেন্টের কাছে এই সাজেশন রেখে এবং জনসাধারণ এই সম্পর্কে যে দরখাস্তগুলি করেছে সেগুলি তিনি উপযুক্ত ব্যবস্থা করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

[6-45—6-55 p.m.]

**Shri Sarat Chandra Das :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচমন্ত্রী মহাশয় সেচ, বিদ্যুৎ ও ডি, ভি, সি, সম্বন্ধে যে বাজেট আমাদের কাছে পেশ করেছেন ত ক সমর্থন করে ২।৪টি কথা বলতে চাই। আপনি জানেন আমাদের পুরুলিয়া জেলায় সব একফসলা জমি। এখানে প্রকৃতি নিষ্ঠুর, মানুষরা গরীব। এখানে সেচের অত্যন্ত প্রয়োজন। এখানে যতগুলি সেচ পরিকল্পনা নেওয়া হয়েছে সেগুলিকে

কিভাবে রূপায়িত করা হচ্ছে সে সম্বন্ধে বলতে চাই। আমাদের পুরুলিয়া জেলায় খরার জন্য ৩ বছরে একবার ফসল হয়। সেখান থেকে খরাকে দূর করে ২০ লক্ষ লোককে যদি বাঁচাতে হয় তাহলে সেচ পরিকল্পনার রূপায়ন ও গঠনের যে ব্যবস্থা আছে তার পরিবর্ত্তন করতে হবে। আমাদের পুরুলিয়া পার্বত্য এলাকা। সেখানে সমতল এলাকায় ইঞ্জিনীয়ার যাঁরা যাচ্ছেন তাঁদের এই এলাকা সম্বন্ধে কোন ধ্যান ধারণা নেই এবং এর ফলে সমস্ত পরিকল্পনা ব্যর্থ হয়ে যাচ্ছে। রঘুনাথপুর ২নং ব্লকে পুরুলিয়ার বাঁধাজোড়ে সাড়ে ৬ লক্ষ টাকার একটা পরিকল্পনা আজ ১০ বছর ধরে হচ্ছে, কিন্তু তাতে এক ইঞ্চি জমিও ইরিগেট হচ্ছে না। এই যে অর্থের অপচয় এর প্রতিরোধ করা উচিৎ। এর জন্য যদি প্রয়োজন হয় তাহলে আপনারা ফরেন থেকে ইঞ্জিনীয়ার আনুন, আর না হলে মানভূম জেলায় এবং ধানবাদ ডিসট্রিক্ট-এর তোপচাঁচীতে যেভাবে সেচ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে সেভাবে যদি না করা যায় তাহলে এখানে সেচ ব্যবস্থা হবে না। এখানে ৩ বারের বাজেটেই সেচমন্ত্রী সাহাজোড়ের কথা বলেছেন। এই পরিকল্পনা ১৯৬১-৬২ সালে গ্রহণ করা হয়েছিল এবং প্রতি বৎসরই এই পরিকল্পনার কথা শুনি যে এজন্য এত টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৬১-৬২ সালের যে পরিকল্পনা তারজন্য আজ ১৯৭৩ সালেও টাকা ধরা হচ্ছে এবং তারাগোনিয়া, পার্গা ইত্যাদি সেচ পরিকল্পনার জন্য ৮০ লক্ষ টাকা বরাদ্দ ধরা আছে। গত বছর আমাদের জেলায় ডি, পি, এ, পি, সেচ পরিকল্পনার জন্য দেড় কোটি টাকা বরাদ্দ করেছিলেন এবং কাজও খুব জোরের সঙ্গে আরম্ভ হয়েছিল। কিন্তু ৫০ লক্ষ টাকা খরচ করার পর কেন্দ্রীয় সাহায্য যখন বন্ধ হয়ে গেল তখন সমস্ত পরিকল্পনা বন্ধ হয়ে গেল। অর্থাৎ ৫০ লক্ষ টাকা খরচ যদি কার্যকরী না হয় তাহলে সেই সমস্ত টাকা বরবাদ গেল। ব্রাহ্মণদের যখন টাকার দরকার হয় তখন তারা শূদ্রের বাড়ীও লুট করতে পারে। সেই রকম যখন পরিকল্পনার টাকার অভাব হচ্ছে তখন পুরুলিয়ায় কাট হচ্ছে। পুরুলিয়ার ৪০ লক্ষ টাকা রাজ্য পরিকল্পনায় ছিল সেগুলিকে কেটে নিয়ে এসে বন্যা নিয়ন্ত্রণ করলেন। এবার ডি, ভি, সি, এবং কংশাবতী প্রজেক্ট সম্বন্ধে কিছু বলতে চাই। কংসাবতী প্রজেক্টের দ্বারা পুরুলিয়া জেলায় কোন ইরিগেশান আজ পর্য্যন্ত হয়নি। এবং অনেক জমি ডুবে গেছে। বাঁকুড়া, মেদিনীপুরের জন্য যদি আমাদের স্যাক্রিফাইস করতে হয় তাহলে আমরা তা করব। কংসাবতী পরিকল্পনা রূপায়নে মন্ত্রিমহাশয় বলেছে এরজন্য আমাদের কোন চিন্তা নেই। দামোদরের সম্বন্ধে বলব যে ডি, ভি, সি, সেখানে এ্যাকুইসাইট করেছেন নীচের লেভেল থেকে ৩২৫ ফুট পর্য্যন্ত।

প্রত্যেক বছর সেখানে চাষীরা যে চাষ করছে তার ৩৩৫ থেকে ৩৪০ ফুট পর্যন্ত জমি ডুবে যাচ্ছে এবং তার ফলে চাষবাস নষ্ট হচ্ছে। আমি মন্ত্রিমহাশয়কে একটা ব্যাপারে ধন্যবাদ দিচ্ছি যে, বহুদিনের যেটা বকেয়া ছিল সেখানে তিনি ক্ষতিপূরণের ব্যবস্থা করেছেন। তবে একটা কথা তাঁকে জানিয়ে রাখছি ১৯৭১ সালের ক্ষতিপূরণ এখনও পায়নি এবং এ বছরের ক্ষতিপূরণ এখনও কিন্তু পায়নি। সাঁওতালদি সম্বন্ধে বলতে চাই যে, সাঁওতালদি পরিকল্পনা ১২০০ একর জমি নিয়ে হয়েছিল এবং ১৯৬৪ সালে এই পরিকল্পনা গৃহীত হয় এবং কাজও হয়। তারপর পশ্চিমবঙ্গে একটা রাজনৈতিক অস্থিরিতা আসে অর্থাৎ ১৯৬৭ সালে যখন আমাদের এখানে যুক্তফ্রন্টের রাজত্ব ছিল তখন তাদের কার্য-কলাপের ফলে সমস্ত পরিকল্পনা বানচাল হয়ে যায়। এখানে ১৪০ মেগাওয়াট উৎপাদন করবার কথা ছিল। আমাদের এই মন্ত্রীসভা ১৯৭২ সালে গঠিত হবার পর সেখানে হস্তক্ষেপ করা হয়েছে এবং ৪টি ইউনিট যাতে চালু করা হয় তার ব্যবস্থা করা হয়েছে। আনন্দের কথা যে ১টি ইউনিট ইতিমধ্যেই চালু করা হয়েছে এবং বিদ্যুৎ ৩৪০ থেকে ৬৫ মেগাওয়াট সাপ্লাই দিচ্ছে এবং কখনও কখনও সেটা ৮০ মেগাওয়াটও হয়। ভূপাল থেকে মেসিন আসেনি, প্রথম ইউনিটের মেসিন ফরেন থেকে আনা হয়েছে এবং বাকীটা ভূপাল থেকে আসবে একথা বলা হয়েছিল। যুক্তফ্রন্টের সময় যে যে লোকের ১২০০ একর জমি এ্যাকুইজিসন করেছিল সেখানে এক ডেসিমেলে ১২ আনা করে জমির দাম দিয়েছিল কিন্তু একটা লোককেও চাকরী দেওয়া হয়নি। আজকে এই সরকার ৪৫০ জন লোককে চাকুরী দিয়েছেন এবং তাঁরা সমস্ত রকম সুযোগ সুবিধা পাচ্ছেন।

**Shri Aftabuddin Mondal :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে সেচমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী উৎথাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। কয়েকমাস আগে আমরা মন্ত্রিমহাশয়কে বারবার বলেছিলাম ওখানে কাজ করতে পারছেন না কেন? তার উত্তরে তিনি বললেন, আমার টাকা শেষ হয়ে গেছে তাই কাজ করতে পারছি না। স্যার, হাওড়া জেলার একটা গ্রাম থেকে নির্বাচিত হবার পর একথা আমাকে বলতেই হবে যে, হাওড়া এবং হুগলীকে বাঁচাবার জন্য যে প্রকল্প তৈরী করা হয়েছে এবং লক্ষ লক্ষ মানুষের মুখের গ্রাস তুলে দেবার জন্য তিনি যে চেষ্টা করছেন তারজন্য তিনি ধন্যবাদের পাত্র, তাঁকে কখনও ভুলব না। তবে পশ্চিমবাংলা বিধানসভার সদস্য হয়ে আমি কতকগুলি কথা এখানে না বলে পারছি না। আমাদের দেশে সর্ব প্রথম ঘোষণা করা হয়েছিল, ১০ বছর আগে চাষীকে বলা হয়েছিল উৎপাদন বাড়াও, শ্রমিককে বলা হয়েছিল উৎপাদন বাড়াও। বিধানসভায় যাঁরা ছিলেন তাঁরা একথা বলেছিলেন, কেন্দ্রীয় সরকার থেকেও একথা বলা হয়েছিল। কিন্তু আমরা দেখলাম উৎপাদন বাড়েনি। কোথাও উৎপাদন বাড়াতে গেলে জল দরকার, কিন্তু সেই জল তাদের আমরা দিতে পারিনি। ইনডাস্ট্রি প্রচুর খোলা হয়েছে, কিন্তু আমরা অনুভব করিনি যে তারজন্য ইলেকট্রিসিটি সরকার এবং সেইজন্য আমরা সেটা তৈরী করিনি এবং তার ফলে আজকে দেখা যাচ্ছে লোড সেডিং হচ্ছে। দু বছর আগে পশ্চিমবাংলায় এই সরকার প্রতিষ্ঠিত হবার পর ডিপ টিউবওয়েল বসিয়ে চাষীদের কিছু সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে। চাষীকে পুর্ণ সুযোগ সুবিধা দিলে পশ্চিমবাংলার চাষী বাঁচবে আমরা গ্রামের অর্থনীতিকে সুদৃঢ় করবার কথা বলি, কিন্তু গ্রামের অর্থনীতিকে সুদৃঢ় করতে গিয়ে আমরা দেখেছি দেহের সমস্ত রক্ত মুখে এনে রেখে দেওয়া হচ্ছে। ক্যালকাটা কর্পোরেসন থেকে আরম্ভ করে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড এবং সি, এম, ডি, এ, পর্যন্ত দেখেছি এবং এই যে টেকনোক্র্যাট এবং ব্যুরোক্র্যাটদের দাবী মেনে নিয়েছেন তাতেও দেখেছি তাদের দাবী মেনে নিয়েছেন গ্রামের লোকের কাছ থেকে কর আদায় করে। আমরা দেখছি কোলকাতার লোকের পকেটই ভর্তি করা হয়। স্যার, আজকে ভাবতে অবাক লাগে স্বাধীনতার ২৭ বছর পরেও আমাদের ফ্যামিন এবং ফ্লাডের জন্য টাকা দিতে হয়, ৪ কেজি করে গম এবং ১ খানা কাপড় দিতে হয়।

[6-55—705 p.m.]

আমরা পারিনি বলেই বোধ হয় আজকে দু বছরে সাঁওতালদি বিদ্যুৎ প্রকল্প তৈরি করার কথা অনুভব করতে পেরেছি। আমরা পারিনি বলেই বোধ হয় আজকে মেদিনীপুরকে বাঁচাবার জন্য আমরা ওখানে প্রকল্প করেছি। হাওড়াকে বাঁচাবার জন্য প্রকল্প করেছি। কিন্তু এটা তো ঠিক যে আমরা যাই করিনা কেন আরো বেশী করে ইরিগেসানে টাকা দেওয়া দরকার ছিল। ইরিগেসান এবং এগ্রিকালচার এই দুটি জিনিষকে যতক্ষণ না আমরা বেশী করে গুরুত্ব দেব —স্যার, তিনটি জিনিষ আমাদের আছে। ইরিগেসান, ইলেকট্রিসিটি ও এগ্রিকালচার। এই তিনটি জিনিষকে যতক্ষণ না আমরা পশ্চিমবাংলার দিকে দিকে ছড়িয়ে দিতে পারব ততক্ষণ পর্য্যন্ত শহর কোলকাতার মানুষ আন্দোলন করবে, গ্রামের মানুষের তিন টাকায় এক কে, জি, চালও জুটবে না। একটা উন্নয়নশীল দেশে অনেক কিছু বলা হয়। একটা উন্নয়ন দেশে ইনফ্লুয়েসান হয়, জিনিষপত্রের দাম বাড়ে। উন্নয়নশীল দেশে জিনিষপত্রের দাম বাড়বে জানি কিন্তু সেই সঙ্গে সঙ্গে মানুষের পার ক্যাপিটা ইনকামও বাড়বে, জীবনযাত্রার মানও কিছুটা উন্নত হবে। আমি ভেবে অবাক হই যে শতকরা দুই কি তিন পারসেন্ট ঐ টেকনোক্র্যাট, বুরোক্যাট— সরকারী কর্মচারীরা আন্দোলন করছে মাহিনা বাড়াবার জন্য আর তারজন্য সরকারকে বেশ পরিমাণ টাকা দিয়ে দিতে হচ্ছে এবং সেই অর্থগুলি শোষন করে নিয়ে আসা হচ্ছে গ্রাম থেকে। কিন্তু এই যে অর্থনৈতিক বুনিয়াদকে শক্ত করার স্বপ্ন, গ্রামের মানুষকে বাঁচাবার যে একটা পরিকল্পনা তা আজও বাস্তবায়িত হয়নি। আমি তাই আমার বরকতদার কাছে তিনটি জিনিষ রাখতে চাই। গ্রামে ইলেকট্রিসিটি পৌঁছে দেবার জন্য আপনি বলেছেন— ১০ হাজার গ্রামে ইলেকট্রিসিটি পৌঁছে দেবেন। অনেক জায়গায় পৌঁছেছে। আমার জেলা হাওড়া সেখানে তার

শেষ প্রান্ত পর্য্যন্ত বিদ্যুৎ গেছে, আলো জ্বলছে। সেখানে ডিপ টিউবওয়েল সহয়েছে এবং তাতে অনেক জমিতে আমরা বেশী ফসল ফলাতে পারছি। কিন্তু আমি আপনাকে বলছি, আপনার কর্মচারীরা আপনাকে স্যাবোতেজ করছে। গ্রামে বৈদ্যুতিক আলো আমরা চাই না, আমরা চাই, ইনডাষ্ট্রি এবং ইরিগেসান যাতে ভালভাবে হয়। আমরা দেখেছি অনেক ক্ষেত্রে এমন ভাবে ম্যাপ তৈরি করা হয়, স্কেচ তৈরি করা হয় এবং এমনভাবে বিদ্যুৎ নিয়ে যাওয়া হয় যে লোক্যাল এম, এল, এ, এমন কি অফিসাররাও জানতে পারেন না। তারা বনের মধ্যে দিয়ে, পথের মাঝখান দিয়ে লাইন টেনে নিয়ে যান। একটা আইন ছিল যে ৫০০ গজের মধ্যে ডিপ টিউবওয়েল না হলে ইলেকট্রিক যাবে না কিন্তু আমি জানি, বরকতদা আমাকে বলেছেন, যেখানেই টিউবওয়েল হোক সেখানেই তিনি ইলেকট্রিক পৌঁছে দেবেন। এখন সে আইন আর নেই। এটা একটা ভাল জিনিষ। আর একটা জিনিষ আমাদের কাছে খারাপ লাগে, এখানে যতই চেঁচানো হোক, বি, সি, চ্যাটার্জী, তিনি এখান থেকে কর‍্যাপটেড হয়ে ফিরে গেছেন কিন্তু আমি জানি তাঁকে প্রমোশন দেওয়া হয়নি, হাজার হাজার কোটি কোটি টাকা যাঁর হাত দিয়ে খরচ হয়েছে তাঁকে ৮ হাজার টাকার উফলটার করা হয়েছে। আমরা তাঁকে দেখেছি, তিনি হুগলী ডিভিসানে ছিলেন না, হাওড়া ডিভিসানে ছিলেন। যতই বরকতদার সঙ্গে উদ্দেশ্যমূলকভাবে তাঁর নাম তোলা হোক না কেন বরকতদা তাঁর জন্য পারসোন্যালি অনেক চেষ্টা করেছেন এবং বরকতদার দপ্তরে যা কাজ হয়েছে সেটুকুও যদি সব মন্ত্রীর দপ্তরে হত তাহলে পশ্চিমবাংলা আজকে অন্য রকম হতে পারতো। আর একটি ছোট জিনিষ আমি বলব। সেটা হচ্ছে, ডি, ভি, সি'র সঙ্গে ডাকাতিয়া প্রবলেমটি আছে। ডাকাতিয়াকে যদি আমরা কাটাতে না পারি তাহলে হুগলীর জল চিরকালই হাওড়ার বুকে আসবে এবং তাকে ভাসিয়ে নিয়ে যাবে। এই ডাকাতিয়াকে বাধা দেবার জন্য হুগলীর মানুষ ক্রাই তুলেছে। তারা বলেছেন, ৬০ পারসেন্ট যাবে মুন্ডেশ্বরী দিয়ে আর ৪০ পারসেন্ট যাবে লোয়ার দামোদর দিয়ে। এটা ঠিক, আপনি মনে রাখুন স্যার, যে, উই আর ইন দি হ্যান্ডস অব টেকনোক্রাটস। ৪০ পারসেন্ট জল যদি দামোদরের বুকের উপর দিয়ে যায় তাহলে শ্যামপুরের বুকে স্লুইস গেট তৈরি করতে হবে যাতে দামোদরে সিলটেড-আপ না হয়ে যায়। আমরা জানি অধিকাংশ জেলার ড্রেনেজ সিসটেম দুটি নদী দিয়ে বয়ে যায়। সেটা হচ্ছে, হুগলী এবং রূপনারায়ণ নদী। এই নদী দুটি বৃষ্টির জল এবং বন্যার জল সব কিছু বয়ে নিয়ে যায়। রূপনারায়ণ ও গঙ্গা যাতে সিলটেড-আপ না হয় সেটা দেখা দরকার। হুগলী বা গঙ্গা নদী, রূপনারায়ণের ড্রেনেজ সিসটেম যদি আজকে শক্ত করে করা না হয় তাহলে আগামী দিনে বন্যা থেকে এইসব অঞ্চলকে বাঁচান যাবে না। এই বলে আমি শেষ করলাম।

**Dr. Zainal Abedin :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিদ্যুৎ এবং সেচ খাতের আলোচনায় আমার অংশ গ্রহণের কথা ছিল না কিন্তু এই হাউসে আলোচনা হয়েছে ডি, পি, এল, সম্বন্ধে এবং আপনি জানেন পশ্চিমবাংলায় যে বিদ্যুৎ উৎপাদন হয় ডি, পি, এল, তার একটা মোটা অংশ জেনারেট করে। ডাঃ রায়ের দূরদর্শিতায় পশ্চিমবাংলার আজকের শিল্প বেঁচে রয়েছে। আমি এ কথা আগের বার বিদ্যুৎ আলোচনায় বলেছি যে ডাঃ রায়ের দূরদর্শিতা না থাকলে পশ্চিমবঙ্গে শিল্প আজকে কোথায় পৌঁছাত আমরা জানিনা। ডাঃ রায় ডি, পি, এল,-এর ফার্ষ্ট ইউনিট চালু করেছিলেন ৩০ মেগাওয়াট ১৯৫৯, সেকেন্ড ইউনিট চালু করেছিলেন ঐ এক সময় ৪০ মেগাওয়াট ১৯৫৯

Third unit..June 1964..75 MW. 4th unit..1964..75 MW. 5th unit .October 1966 .95 MW.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ৫টি ইউনিট যদি একই সঙ্গে চালু থাকে এবং রেটেড ক্যাপাসিটিতে যদি প্রডাকশন এবং জেনারেট হয় তাহলে উৎপন্ন হবার কথা ২৮৫ মেগা-ওয়াট। এই ২৮৫ মেগাওয়াট কোন কালেই এক সঙ্গে সম্ভবপর নয়, কারণ আপনি জানেন এই জেনারেশনগুলি, ইউনিটগুলির স্ট্যাটুটারি ওভারহলিং আছে, আফটার ২৮০০০ আওয়ারস এইগুলিকে একটার পর একটাকে স্ট্যাটুটারি ওভারহলিং দিতে হয়।

*আজকে এই ইউনিটগুলির মেনটেনেন্স হয়নি। এর প্রয়োজনীয় স্পেয়ারসও বিল্ড-আপ করা হয়নি। ফলে আমরা যখন দায়িত্বে এলাম তখন এই মেনটেনেন্স এ্যাসপেক্ট আমাদের* অনেকটা চিন্তিত ও ভাবিয়ে তুলেছিল। আপনি শুনেছেন বোধ হয় আমরা বাইরে থেকে এয়ার লিপ্ট করে গভর্ণমেন্ট অফ ইন্ডিয়ার সাহায্যে কিছু স্পেয়ারস এনেছি এবং বিভিন্ন সময় আমরা অরও চেষ্টা করেছি এবং করছি বাই এয়ার বাইরে থেকে কিছু স্পার্টস আনতে পারি। কারণ এর যতগুলি ভাইটাল স্পার্টস সবগুলি কিন্তু বাইরের, সবগুলি সিমেন্স করেছে। আজকে ইচ্ছা করলেও আমরা এখানে এগুলি পেতে পারি না, আমরা কিছু ইন্ডিজেনাস সাবসটিটিউট দেবার চেষ্টা করেছি, ডিউরেশন হয়নি। শুধু তাই নয় আরো একটা সঙ্কট আছে এর টেকনোলজি আমাদের দেশের সব ইঞ্জিনীয়াররা জানে না। এক এক সময় আমাদের এক একটি সিমেন্সের ইঞ্জিনীয়ারদের ১,৫০০ টাকা পার ডে দিতে হয়, কিন্তু তবুও আমরা তাদের সার্ভিস যখন খুশী তখন তখনই রিকুউজিশন করে আনতে পারি না। এর মেনটেনেন্স-এর জন্য ইন্ডিয়াতে বোধ হয় ভি, জে, রাও, ভাল এক্সপার্ট, আমরা তাকে বসিয়ে রেখেছি দিনের পর দিন ধরে, যেন এর মেনটেনেন্সের অভাব না হয়। স্পেয়ার্স আমরা বিল্ড-আপ করার চেষ্টা করেছি, কিন্তু তা সত্বেও আমরা কিছু কিছু দেখেছি যে ঘটনাগুলি এক্সপ্লেন করা যায় না। কালকে অশ্বিনীবাবু এ সম্বন্ধে ঐদিক থেকে বললেন যে উনি এগুলিকে স্যাবটেজ বলছেন, আমি সন্দেহ করেছিলাম স্যাবটেজ এবং আমি তা ব্যক্তও করেছিলাম।

[7-05—7-15 p.m.]

কিছু ঘটনা ঘটেছে, যে ঘটনাগুলি এক্সপ্লেন করতে পারি না। আমরা তো লে-মেন, আমরা পারি না। যাঁরা এক্সপার্ট তাঁরাও এক্সপ্লেইন করতে পারেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফিফ্‌থ ইউনিট টুয়েন্টি-এইট থাউজেন্ড আওয়ারসের পর স্ট্যাটুটারি ওভারহলিং দেওয়া উচিত। কিন্তু দেশের এই বিদ্যুৎ সঙ্কটের জন্য থার্টি-সিক্স আওয়ারস আমরা চালিয়েছি। এর অতিরিক্ত চালাতে গেলে বিদ্যুৎ সঙ্কটে পড়তাম। যার ফলে আমাদের সামান্য ক্ষতি হয়েছে। কাল আমি বলেছি যে ওয়ারকারস ও ইঞ্জিনীয়ারদের চেষ্টায় আমরা কিছু নূতন মানুষ, সিমেন্সে কাজ করে যারা এক্সপার্ট হয়েছে, কিছু অভিজ্ঞতা পেয়েছে, তাদের সেখানে নিয়েছি, ওয়েস্ট জার্মানীর এক্সপার্টদের সঙ্গে এসোসিয়েটেড ছিল যারা, তাদের আমরা পাওয়ার প্ল্যান্টে নিয়েছি। ১২ই জানুয়ারীর যে ঘটনা কেন এক্সপ্লেইন করা যাবে না, ইনকুইয়ারী করিয়েছিলাম, ফায়ার হয়ে গেল, আর কোথাও হয়েছে বলে জানি না। আমরা দেখেছি শতকরা ৯০ জন ওয়ারকারস রাশ করেছে এবং নিজের জীবন বিপন্ন করে এগিয়ে গেছে, একজন অজ্ঞান হয়ে গেছে, কিন্তু তা সত্বেও এই যে কমপ্লেক্স এতে যদি একজনও অন্য মত পোষণ করে তবে আমাদের সমূহ ক্ষতি। এটা দুঃখের কথা-- থার্টি মেগাওয়াট জেনারেট হবে, ফিফ্‌থ ইউনিট থেকে, কিন্তু হঠাৎ থার্ড ইউনিট বসে গেল। ১১ তারিখে আমরা ফিফ্‌থ ইউনিট করতে যাচ্ছি, অল অন এ সাডেন, থার্ড ইউনিট বসে গেল। সিনিয়ার ইঞ্জিনীরাররা টেকনোক্রেটরা এটা এক্সপ্লেন করতে পারেনি, ওয়ারকারসরা এক্সপ্লেইন করতে পারেনি। দুর্গাপুরে পাবলিক আন্ডারটেকিং-এ সম্ভবপর হয়েছে বিকজ অব দি আর্নেস্ট এফারটস অব দি এমপ্লীজ এন্ড অফিসারস, তা সত্বেও আমরা দেখলাম আজকে বিদ্যুৎ সঙ্কট এখানে যা আছে, থার্ড ইউনিট চালু থাকলে হয়ত ট্রানকেটেড হত না,—দুর্গাপুরে আমরা অনেকটা দায়িত্ব নিতে পারি, এখানে কিন্তু থার্ড ইউনিট নীচে চলে গেল, ক্যাপাসিটি কমে গেল। ওয়েস্ট জার্মানীর এক্সপার্টরা বলেছে থার্টি ইউনিট পাব না। জুনে যদি পার্টস এসে যায়, সেভেন্টি-টু মেগাওয়াট জেনারেট করতে পারব। এই যে এক্সপ্লেইন করতে পারি না, তারজন্য কাউকে দোষারোপ করতে চাই না। এই সঙ্কটগুলি জানা দরকার। গীতা দেবী নিশ্চয়ই মনে করছেন না, উনি আমার জায়গায় থাকলে, এই জিনিষটা করতে পারতেন ওয়ারকারসরা লাইফ দিয়ে এগিয়ে গেছে, আমরা কনগ্রেচুলেট করেছিলাম তাদের সরকারের পক্ষ থেকে, তবে কতকগুলি ঘটনা এক্সপ্লেইন করা যাচ্ছে না-- ফিফ্‌থ ইউনিট বসার আগে থার্ড ইউনিট বসে গেল। ফার্স্ট এন্ড সেকেন্ড ম্যান, সিনিয়ার সুপারিনটেন্ডেন্ট এন্ড দি নেক্সট ম্যান, তাদের দুজনকে আমরা বদলী

করতে বাধ্য হয়েছি ফার্মের কমিটমেন্ট থাকলেও। আমরা দেখেছি দুর্গাপুরে ফার্ম কমিট-মেন্ট ফুলফিল করতে চাইছে, ২৪ ঘন্টা সময় উর্দ্ধে হয়েছিল, এটা একটা মিস্ট্রি, এ্যাড-মিনিস্ট্রেটারদের পক্ষে, ওয়ারকাদের পক্ষেও একটা মিস্ট্রি, বহু ওয়ারকার বিব্রত বোধ করছে, আমরা বুঝতে পারি না কেন এই পাওয়ার কমপ্লেক্স, এই পাওয়ার কমপ্লেক্স কল্যাণী স্পিনিং মিলে এবং দুর্গাপুর কোক ওভেনেও, পাওয়ার জেনারেট করতে গিয়ে দেখেছি ওয়ান ক্লক-ওয়াইস মুভমেন্ট অর এনটি-ক্লক-ওয়াইস মুভমেন্ট ইজ সাফারিং। আমরা যদি ম্যান টু ম্যান রাখি, সব ওয়ারকারদের সরিয়েও দিই, তাহলেও সম্ভবপর নয়। একজনও যদি অন্যরূপ চিন্তা করে, সেজন্য বিদ্যুৎ সঙ্কটের জন্য দোষারোপ করা যায় না।

কিন্তু দেশবাসীর কাছে এই তথ্য আজকে তুলে ধরতে চাই— যে এমন কতকগুলি ঘটনা যা ঘটেছে এই বিদ্যুৎ জেনারেশনের ক্ষেত্রে যেগুলি নর্ম্যাল ইভেন্টস দিয়ে আমরা এক্সপ্লেন করতে পারি না। আমরা আপ্রাণ চেষ্টা করছি সেগুলো ঠিকঠাক করবার জন্য। দুর্গাপুরে ৫টী ইউনিট আমরা চালু করতে চাই। ৪র্থ এন্ড ফিফ্‌থ ইউনিট-এর ফারম জেনা-রেশান হচ্ছে। ২৯ টু ৩০ কলকাতায় মনিং-এ দেই ৬০, আর ইভিনিং-এ দিয়েছি ৭৯.৫। আজকে মনিং দিয়েছি ৬০ এবং ইভ্‌নিং-এ ৭৫ এ্যান্ড এ্যাভাব দেবার আশা করছি। তবে সবটা নির্ভর করছে— এমন কিছুর উপর যা কয়েকটা কথায় আমরা এক্সপ্লেন করতে পারছি না। আমরা জানছি একটা সঙ্কট আমাদের সামনে আসছে, আমাদের ম্যানেজমেন্টও চুপ করে বসে নাই, আমাদের এক্সপার্ট কর্মীরাও বসে নাই; আমাদের সরকার সে সম্পর্কে উদাসীন হয়ে বসে নাই। সব জিনিষই ফেস আউট আসতে চাই। ইন এ্যাডিসান ১১০ মেটাওয়াট আমরা সিক্সথ্‌ ইউনিট থেকে পেয়েছি। অন এ্যানটিশিপে-শান এ.ভি,বি, এ্যান্ড বি,এইচ,ই,এল,— ভারত হেভি ইলেকট্রিক্যাল লিমিটেডকে আমরা বয়লার এবং টারবাইনের জন্য বলে দিয়েছি। আমরা আশা করছি সেটা তাড়াতাড়ি পাব। আমাদের ইনফ্রাস্ট্রাকচার রেডি আছে— কুইকেস্ট পোসিবল সময়ের মধ্যে আমরা বিদ্যুৎ দিতে পারবো ইন ১৯৭৭-৭৮ বলে মনে করছি। এই থারম্যাল ইউনিট নির্দিষ্ট সময়ের ছ'মাস আগেই আসবে— বিকজ অফ দি ইনফ্রাসট্রাকচার ফ্যাসিলিটি এ্যান্ড দি ইনথু-সিয়াম অফ দি ওয়ার্কারস। তাই আজকে এই তথ্য এখানে রাখলাম যে আমরা চেষ্টা করছি, আমাদের ওয়াকারস চেষ্টা করছে, আমাদের এক্সপার্টও চেষ্টা করছে, তথাপি কিছু কিছু ঘটনা ঘটে যাচ্ছে যা নর্ম্যাল আমরা মৌখিকভাবে এক্সপ্লেন করতে পারছি না। এ সম্বন্ধে এখনো কিছু ফরেন রিপোর্ট পেতে বাকি। অন্য সব রিপোর্টে পেয়েছি। ইন এডিসান দুর্গাপুরের ফায়ার ফাইটিং অ্যাপারেটাস, নেসিনারি ফায়ার ফাইটিং অরগানাইজেসান ডি, পি, এল ফর এনটায়ার দুর্গাপুর কমপ্লেক্স কনসোর্টিয়াম, দুর্গাপুর ইনডাষ্ট্রিয়াল জোন অ্যাজ এ হোল একটা ম্যাসিভ অর্গানাইজেসান আমরা সেখানে গড়ে তুলতে পারি কিনা, একটা ফায়ার ফাইটিং এ্যাপারোটাস গড়ে তুলতে পারি কিনা; অরডিনারি ফায়ার ফাইটিং ইকুইপমেন্টস বর্তমানে যা আছে তাতে বর্তমানে আগুন নেভান যায় না। আমরা কথা বলছি এ সব জিনিষ নিয়ে, আমরা চেষ্টার কোন ত্রুটি রাখছি না। যে কেউ এজন্য কনট্রিবিউট করতে পারেন, এক্সপারটস তথ্য দিতে পারেন। এ্যাডভাইস দিতে পারেন। আমরা তারজন্য মন খোলা রেখেছি। সেখানে কোন প্যারচিয়ালিজম্‌ নাই বা কোন পার্টি কোশ্চেনও নাই। এটা আমরা মনে করি একটা ন্যাশানাল সঙ্কট বিদ্যুতের ফায়ার জেনারেসান দিতে হবে। থ্যাঙ্ক ইউ। আপনি আমাকে যে সুযোগ দিয়েছেন বলবার, তারজন্য ধন্যবাদ জানাচ্ছি।

**Shri Suniti Chattaraj :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যাঁরা এই বাজেটকে সমর্থন করে বক্তব্য রেখেছেন, আপনার মাধ্যমে তাঁদের আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আর যাঁদের বাস্তব দৃষ্টি-ভঙ্গী ঠিক নাই, যাঁরা কেবল সমালোচনা করে, আন্দোলনের পথে পশ্চিমবাংলাকে ধ্বংসের পথে এগিয়ে নিয়ে যাবার সিদ্ধান্ত নেন, আমি সেই শ্রেণীর লোকদের অনুরোধ করবো— আন্দোলন না করে নতুন নতুন সমস্যা সমাধানের কথা চিন্তা করে আসুন আমরা একসাথে পশ্চিমবাংলার মানুষের দুঃখ কষ্টকে দূর করার কথা চিন্তা করি, দূর করবার চেষ্টা করি। সমস্যার সমাধান নিয়ে আন্দোলনের পথে গেলে পশ্চিমবাংলার মানুষের তাতে

উপকার হবে না, কষ্টের লাঘব হবে না। মাননীয় গীতা দেবীকে উদ্দেশ্য করে বলছি-- জানিনা এখানে তিনি যে সব বক্তব্য রেখেছেন, তাঁর সব বক্তব্যের মধ্যে আমি যাচ্ছি না, তাঁর তিনটা বক্তব্য-- একটা বিশ্বনাথবাবু, দ্বিতীয়টা পলিটিক্যাল স্ট্যান্ট আর শেষ সাঁওতালদিহি, সেই সব বক্তব্যের মধ্যে আমি যাচ্ছি না। আমি শুধু একটা কথা বলছি-- কারা প্রগতিশীল, কাদের দৃষ্টিভঙ্গী কী রকম-- তার মধ্যেও আমি যাচ্ছি না। আজকে বাজেট খাতে আরো অর্থ ধরা উচিত ছিল-- যাঁরা একথা বলেছেন-- আমি তাঁদের আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। সত্যিই তাঁরা বাস্তব দিক চিন্তা করে তাঁদের বক্তব্য রেখেছেন, বিধানসভার সেই সব সদস্যদের আমি ধন্যবাদ জানাচ্ছি। আর সেই সাথে সাথে যাঁরা শুধু সমালোচনা করেছেন-- চোর চোর করে চীৎকার করেছেন-- নিজেদের মনকে সান্তনা দিয়েছেন-- তাঁদের আমি বলি--

রতনে রতন চেনে,
যেমন ভালুক চেনে শালুক,

এই মনোভাবের পরিচয় দিয়েছেন, তাঁদের বলবো কেবল চোর চোর বলে চীৎকার না করে কোথায় কে চুরি করছে, দয়া করে সে সব সমস্যা আমাদের কাছে নিয়ে আসুন-- দেখুন সমাধানের পথ খুঁজে পান কিনা!

তিমিরবাবু বললেন-- টেন্ডার বিলি করবার ব্যাপারে অনেক জায়গায় ব্যক্তিগত স্বীকৃতি দেওয়া হয়েছে।

[7-15--725 p.m.]

তিমিরবাবু টেন্ডারের কথা বলেছেন। আমরা নাকি ব্যাক্তিগত স্বীকৃতিতে এই টেন্ডার দিয়েছি। আমরা নাকি লিগাল ওয়েতে টেন্ডার এ্যাকসেপ্ট করেনি। সেখানে আমরা নিজেদের স্বার্থে ব্যাক্তিগত স্বাখের জন্য করেছি বলে তিমিরবাবু যা বলেছেন, তাতে তিমিরবাবু নিজেদের কথাই বলেছেন কিনা জানি না তবে এই কথা বলতে পারি যতই চিৎকার করুন না কেন কোন ব্যাক্তিগত সদিচ্ছা বা কোন বিশেষ ব্যাক্তিকে টেন্ডার দেওয়া হয়নি, লিগাল ওয়েতেই টেন্ডার এ্যাকসেপ্ট করা হয়েছে। লিগাল ওয়ে ছাড়া কোন ব্যাক্তিকে স্তুষ্ট করবার আমাদের কোন উপায় নেই। তাই আমি আবার আমাদের বন্ধুবরেদের উদ্দেশ্য করে বলছি যতই চিৎকার করুন কোন রাইট ওয়ে ছাড়া ধমকানি বা বন্ধবরেদের নিদেশে আমাদের যাওয়া সম্ভব নয়। এটা করলে হয়ত অনেক ধন্যবাদ পেতাম কিন্তু আমি অত্যন্ত দঃখের সঙ্গে জানাচ্ছি তিমিরবাবু এবং অন্যান্য সদস্যদের বিশেষ করে কাশীবাবুকে। তিনি সমালোচনা নিশ্চই করছেন। আমি কাশীবাবুকে জানাই কন্টাই বেশিন যেদিন উদ্বোধন করতে যাই তার আসল কথাটা তিনি বলেনঈনি যেটা বলা তার উচিত ছিল। কারন একই সরকারের আমরা ভাই। সেদিন কন্টাই বেশিন শুধু উদ্বোধন করতে যাইনি, আমাদের মুখ্যমন্ত্রী সেদিন দীঘায় যে সি-বীচ আছে ডাঃ বিধান চন্দ্র রায়ের মানস কন্যা, যে মানস কন্যা দিনের পর দিন মৃত্যুমুখে পতিত হচ্ছে, তারই রোধ সাধনের জন্য আমাদের এইচ, এম-- সি, এম গিয়েছিলেন কিনা? এবং আরও প্রকল্প উদ্বোধন করবার পর তিনি কন্টাই বেশিনের উদ্বোধন করতে গিয়েছিলেন। খরচের কথা বলা যায়, অবাস্তব এর কথা তোলা যায়, জোচ্চুরির কথা তোলা যায় কিন্তু সমস্যার সমাধানের কথা তোলা যায় না। আজকে আন্দোলন করবো কিন্তু সমস্যার সমাধানের কথা চিন্তা করবো না, এটা কি অবাস্তব কথা নয়? তাই বন্ধুবরকে অনুরোধ জানাই যা আসল কথা আপনি জানান। আমি জানি না বিশ্বনাথবাবু সমসাময়িক অবস্থার বা এনভায়ারমেন্ট এর মধ্যে মানুষ হয়েছেন যে দিকে লক্ষ্য রেখে বা তাকিয়ে কাজ করেছেন সেই এনভায়েরমেন্টের সঙ্গে মিলে যদি চলতে চান তাহলে ভুল হবে। সে সময় জোচ্চুরি এরূপভাবে পশ্চিমবাংলার সেচদপ্তরে এবং বিদ্যুৎ দপ্তরে মাথায় গিয়ে বসেছি সেই সময়ের দিকে লক্ষ্য রেখে এবং সেই দৃষ্টি ভঙ্গি নিয়েই তিনি বলেছেন।

(নয়েজ)

সেই দৃষ্টিভঙ্গি রেখে বর্তমান দৃষ্টিভঙ্গি ঠিক করবেন না। সমস্ত মানুষের মন অবস্থা একরকম হয় না। হয়তো সে সময় চোর জোচ্চররা প্রশ্রয় পেয়েছিল। আমরা হলপ করে

বলতে পারি একটা দৃষ্টান্ত কি দেখাতে পারবেন বা চুরি জোচ্চুরির কথা তুলে ধরতে পারবেন? আপনারা সেই সব করতে পারেননি। সমস্যার কথা বলা যায় কিন্তু মানুষের দুঃখ দরিদ্র কি করে মোচন করা যায় সে কথা তো বললেন না। সমালোচনা করতে পারেন কিন্তু তাদের দুঃখ কি করে মোচন করা যায় সে কথা বললেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমি আমার ব্যাক্তিগত কাজের জন্য ল্যাব্রেটারিতে গিয়েছিলাম, আমি যখন ব্যাক্তিগত সমস্যা সমাধানের জন্য যাই তখন রাস্তা দিয়ে কুকুর ঘেউ ঘেউ করে চিৎকার করছিল। আমি কর্ণপাত না করে আমি আমার আসল সমস্যা সমাধান করে চলে আসি। বন্ধুবরদের জানাই যে আসল সমস্যার দিকে দৃষ্টি দেবেন। সেদিকে দৃষ্টি না করে যে সাধারণ মানুষের স্বার্থে আমরা এসেছি, যে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে আমরা কাজ করতে এসেছি সে কাজ তাহলে করতে পারবো না। আজকে চিন্তা করে দেখবেন। এই সমস্ত কথা আমরা দেখেছি, আনপ্ল্যান্ড ওয়েতে কাজ হয়েছে কোন সিসটে-মেটিক ওয়েতে কাজ হয়নি। আজকে আমরা প্ল্যান্ড ওয়েতে কাজ কণতে আরম্ভ করেছি। প্ল্যান্ড ওয়েতে কাজ আরম্ভ করলে দেরী হত না। একবার আনপ্ল্যান্ড ওয়েতে এবং সেই সিসটেমে কারচুপি করা হয়েছে। সেখানে জেনারেটর বাড়াবার চেষ্টা করা হয়নি, সেখানে শ্রমিকদের কারখানায় লেলিয়ে দেবার চেষ্টা হয়েছে, অথচ সমস্ত ডিমান্ড চেপে রাখা হয়েছিল। এইভাবে আনপ্ল্যান্ড ও্য়েতে কাজ করা হয়েছে। তাই সেখানে ঘেরাও হয়েছে। আমরা আজকে প্ল্যান্ড ওয়েতে এগিয়ে যাবার চেষ্টা করছি। মাননীয় সদস্যদের জানাতে চাই যে প্ল্যান্ড ওয়েতে চলতে গেলে আমাদের এগিয়ে যেতে হলে কিছু সময় লাগবে এবং তারজন্য আপনারা ধৈর্য্য ধরুন। আমরা আশা করি যে এই বাজেটকে আপনারা আন্ত-রিকতার সঙ্গে সাবকনসাস মাইন্ডে বিবেচনা করবেন ও এই বাজেটকে নিশ্চয়ই সমর্থন জানাবেন। এই বলেই আমি আমার ভাষণ শেষ করছি।

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

মিঃ স্পীকার স্যার, দুর্নীতির কথা বলা হয়েছে। আমি বলতে চাই বর্তমান গভর্ণমেন্ট আগেও বলেছে এখনও বলছে যে তারা কোন স্টান্ট দিতে চায় না কাজ করার চেষ্টা করে। আমি সবাইকে একথা বলতে পারি যে বর্তমান সরকার দৃঢ়ভাবে দুর্নীতি দমনে বদ্ধপরিকর। টেন্ডার সম্বন্ধে অভিযোগ এই এই বিভাগে বহু দিন ধরে চলে আসছে। আমরা এই অভিযোগ দুরীকরণের জন্য হাইকোর্টের একজন অবসরপ্রাপ্ত বিচারপতিকে নিয়ে একটি তদন্ত কমিটি নিযুক্ত করেছি এবং তার কাজ সুরু হয়ে গেছে। আপনাদের কারও যদি এইরকম কোন অভিযোগ থাকে তাহলে আপনারা সরাসরি তা গভর্ণমেন্টকে দিতে পারেন আর তা না হলে আমরা যে ওয়ান ম্যান কমিটি করেছি হাইকোর্টের জজকে নিয়ে তাঁকেও দিতে পারেন। আমি এই হাউসের কাছে প্রতিশ্রুতি দিচ্ছি যে কোন দুর্নীতিপরায়ণ অফিসারকে ছাড়বো না দুর্নীতিপরায়ণ কনট্রাকটারকে ছাড়বো না। স্পার-এর কথা বলা হয়েছে। আমি আশা করেছিলাম যে আর, এস, পি-এর মেম্বাররা গভর্ণমেন্টকে কনগ্রাচু-লট করবেন যেভাবে এই গভর্ণমেন্ট স্পারের কাজ করেছে। স্পারে দুর্নীতি হয়েছে কিনা স কথা আমার জানা নেই। কারণ আজকে মিনিস্ট্রিকে গভর্ণমেন্টের এজেন্সির মাধ্যমে কাজ করতে হয়। তাই আমরা কাজ করি চীফ ইঞ্জিনীয়ার, সুপারিনটেনডিং ইঞ্জিনীয়ার, ও একজিকিউটিভ ইঞ্জিনীয়ারদের নিয়ে। আমি যখন মুর্শিদাবাদ সম্বন্ধে অভিযোগ পেয়ে-ছিলাম তখন আমি এগ্রিকালচ্যারাল মিনিস্টারকে সে কথা জিজ্ঞাসা করেছিলাম ঐ মুর্শিদাবাদ জেলার একজিকিউটিভ ইঞ্জিনীয়ার সম্বন্ধে। তিনি আমাকে বলেছিলেন যে, যে একজিকিউটিভ ইঞ্জিনীয়ারের হাতে কাজ দিয়েছিলাম তাঁর সম্বন্ধে আমি দু একটি কথা জিজ্ঞাসা করেছিলাম তিনি তিনি এক বাক্যে আমাকে বলেছিলেন যে তিনি সৎ। যদি মনে করেন এনকোয়ারী করা দরকার তাহলে আমি হাউসের সামনে বলছি আপনারা নালিশ পাঠান তাহলে তাড়াতাড়ি এনকোয়ারী আরম্ভ করবো এবং এই হাউসে সেই এন-কোয়ারীর রিপোর্ট জানাবো। আমি মনে করি এনকোয়ারীর কাজ তাড়াতাড়ি আরম্ভ করা উচিত অন ইমারজেন্সি বেসিস। মুর্শিদাবাদের যে ভাঙ্গনের ফলে চরম দুর্দশার সৃষ্টি হয়েছিল সেই জিনিসকে বাঁচাবার জন্য এর আগে কোন গভর্ণমেন্ট এই রকমভাবে গঙ্গার

হাত থেকে অন্যান্য নদীর হাত থেকে বাঁচাবার চেষ্টা করেননি। ইরোসনের সমস্যা আছে এবং এমন কোন জেলা নেই যেখানে ইরোসনের সমস্যা নেই। আজকে আমরা প্রত্যেকটি জায়গায় সেই ইরোসনের মোকাবিলা করার চেষ্টা করছি। আমাদের কাজ করতে হলে যে মেসিনারী আছে এবং যে কোন মন্ত্রীসভা হোক না কেন তাদেরও সেই মেসিনারী দিয়ে কাজ করতে হবে এবং আমাদের তাই সেইভাবে চলতে হচ্ছে। একজন বন্ধু এখানে টি, সি, চ্যাটার্জির কথা বলেছেন। তিনি যদি আমার কাছে আসতেন তাহলে হাউসে এই সমস্যার কথা তুলতে হোত না। টি, সি, চ্যাটার্জির ১৫ হাজার টাকার ব্যাপারটি ভিজিলেন্স কমিশন থেকে আমার কাছে রিপোর্ট আসে। সেই রিপোর্ট পাবামাত্র সঙ্গে সঙ্গে আমি তা চীফ মিনিষ্টারের কাছে পাঠাই। চীফ মিনিষ্টার সেই ফাইল পাঠিয়ে দেন চীফ সেক্রেটারীর কাছে। তার প্রায় ৫।৬ মাস পরে ফাইল আমার কাছে ফেরত আসে এবং আমি সেটা আমার সেক্রেটারীর কাছে পাঠিয়ে দিই। তিনি বলেন আইন অনুসারে এই ফাইল পাবলিক সার্ভিস কমিশনের কাছে পাঠাতে হবে।

[7-25—7-35 p.m.]

আমরা সেই ফাইল পি, এস, সি,-র কাছে পাঠিয়েছি। বর্তমান সরকার কোন দুর্নীতি-পরায়ণ অফিসারকে প্রটেকসান দেয়নি, দেবে না। আমি আপনাদের বলি, সীমিত অর্থের মধ্যে আমাদের ইরিগেসান প্রবলেম, ফ্লাড প্রবলেম, ইরোসান প্রবলেম ফেস করতে হচ্ছে অর্থাৎ এই সীমিত অর্থ নিয়েই আমাদের এগিয়ে যেতে হবে। আমি বিশেষজ্ঞদের সঙ্গে নিয়ে বসেছিলাম এবং বেশ কিছুদিন পরিশ্রম করার পর তাঁদের কাছে অভিমত চেয়েছিলাম যে, পশ্চিমবঙ্গে যদি চিরদিনের জন্য বন্যা, ইরোসান দূর করতে চাই তাহলে কত টাকা লাগবে। তাঁরা আমাকে জানিয়েছিলেন ৫৭১ কোটি টাকা লাগবে। এবারে বোধ হয় ৫ কোটি কত লক্ষ টাকা ফ্লাড ও ইরোসানের জন্য দেওয়া হয়েছে তাহলে চিন্তা করে দেখুন কত বছরে ৫৭১ কোটি টাকা পশ্চিমবঙ্গের সমস্যার সমাধানের জন্য পাওয়া যাবে। সুতরাং সীমিত অর্থ নিয়ে আমাদের এগিয়ে যেতে হবে। স্যার, যখন কাজ করতে নামা হয় তখন বলা হয় চোর, আবার কাজ না করলে বলা হয় ইনএফিসিয়েন্ট মিনিষ্টার, আমি জানি না আমাদের জন্য কোন পদ দেওয়া হবে কিন্তু স্যার, এটা জানি, আমরা যদি কাজ করতে পারি তাহলে নিশ্চিতভাবে পশ্চিমবাংলার জনসাধারণ আমাদের আশীর্বাদ জানাবেন। তারপর স্যার, ডি, ভি, সি,-র কথা বলা হয়েছে। মাননীয় সদস্যদের সঙ্গে আমি একমত যে, ডি, ভি, সি সো ফার এজ ইরিগেসান ইজ কনসার্নড অনেক কাজ করেছে কিন্তু ফ্লাড প্রটেকসান সম্বন্ধে পশ্চিমবঙ্গের মানুষের যে আশা আকাঙ্খা ছিল সেটা পূরণ করতে পারে নি। তার কারণ বিহারের সঙ্গে আমাদের কতকগুলি আউটষ্টানডিং প্রবলেমস আছে। গভর্ণ-মেন্ট অব ইনডিয়ার ইরিগেসান মিনিষ্টার, বিহারের মুখ্যমন্ত্রী, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ঠিক করেছিলেন একটা এক্সপার্ট টিমকে দিয়ে এই প্রবলেমস আলোচনা করানো যাবে এবং তাদের অপিনিয়ন নেওয়া যাবে। আর তাঁরা যদি ডিসিসানে আসেন তাহলে দুই গভর্ণমেন্ট সেই ডিসিসান মেনে নেবেন। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি, একসপার্ট কমিটি তাঁরা এগ্রিমেন্টে আসতে পারেননি। বর্তমানে পলিটিক্যাল লেভেলে, হায়েষ্ট লেভেলে ডিসিসান নিতে হবে। সুতরাং বিহারের মুখ্যমন্ত্রী এবং পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী শীঘ্র বসবেন এবং আমি আশা করবো যে আউটষ্টানডিং প্রবলেমস আছে তার একটা সুরাহা হবে। তারপর এখানে বলা হয়েছে বিহারের মুখ্যমন্ত্রীর একটা ষ্টেটমেন্ট নিয়ে। তিনি নাকি বলেছেন, ডি, ভি, সি,-র হেড-অফিস কোলকাতা থেকে সরিয়ে নেবেন। এ সম্পর্কে আমি দৃঢ়তার সঙ্গে ঘোষণা করছি, আমরা কোনদিন এটা সহ্য করবো না, কোন মুখ্যমন্ত্রী এটা সহ্য করতে পারেন না। পাওয়ারের কথা বলে আমি শেষ করবো। কমপোজিসান অব দি বোর্ড যা হয়েছে সেই কমপোজিসানে আরো অনেক পরিবর্তন আনতে হবে এবং একজন্য আমরা প্লানিং কমিশনের সঙ্গে কথা বলছি এবং প্লানিং কমিশনের কথামত বোর্ডের কমপজিসান শুধু নয়, ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের চেহারা কিরকম হবে সে সম্বন্ধে চিন্তা করছি। মাননীয়া সদস্যা শ্রীমতী গীতা মুখার্জী নিশ্চয় জানেন যে ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড একটা অটোনমাস বডি। এই অটোনমাস বডির ডে টু ডে এডমিনিষ্ট্রেসানে সাধারণতঃ আমরা ইনটারফেয়ার করি না।

তবে নিশ্চয়ই দরকার হলে আমরা ইনটারফেয়ার করবো বা ইনটারফেয়ার করি তিনি বলেছেন, আমরা নাকি পলিটিকাল স্টান্ট দেবার জন্য আমাদের প্রধানমন্ত্রীকে এনেছিলাম। আমি জানি না সে কথা। তবে এটা জানি, আমরা প্রথম যখন, তখন ঠিক হয়েছিল মুখ্যমন্ত্রী, আমি এবং এক্সপার্টস নিয়ে, তারা আমাদের তখন যা দিয়েছিল, যে সব কাগজপত্র দেখিয়েছিল যে হেভি ইনডাস্ট্রিস-এর এই সকল জিনিষপত্র পাবে সেইভাবে তখন তারিখ ঠিক হয়েছিল। পরে নানা কারণে এই জিনিষপত্র আসেনি যার জন্য আমাদের দিল্লীতে তদ্বির করতে হয়েছিল। পরে সেই সব জিনিষ পেয়েছিলাম। কিন্তু এর মধ্যে কোন পলিটিক্যাল স্ট্যান্ট ছিল না। আমাদের যিনি পার্ট টাইম মেম্বার, মিঃ ঘোষ, পি, ডবলিউ, ডি, সি,-র ভাইস-চেয়ারম্যান তার সঙ্গে আমাদের এই বিষয় নিয়ে দীর্ঘ আলোচনা হয়। তিনি আমাকে বলেছিলেন, এই সমস্ত প্ল্যান্ট সম্পর্কে কেউ সঠিকভাবে বলতে পারে না কখন এই স্টেবল পাওয়ার পাওয়া যেতে পারে। তিনি বলেছিলেন যে তার সিমিলার এক্সপিরিয়েন্স আছে যখন ব্যানডেল-এ এই রকম কমিসান করা হয়েছিল। আমার বন্ধু জয়নাল আবেদিন সাহেব যে কথা বলেছেন আমি আর তার পুনরাবৃত্তি করবো না। কিন্তু একথা আমি দৃঢ়তার সঙ্গে বলতে চাই আমরা যে কাজ করছি, আমরা এক্সপার্টস ওপিনিয়ান নিয়েই করছি। আজকে শুধু সাঁওতালদি নয়, সিমিলার প্ল্যান্ট ইনস্টলড যা ডি, ভি, সি,-র চন্দ্রপুরাতো সিমিলার ফিটিং ট্রাবেল হচ্ছে। আমরা আশা করি যে এগুলি অভার-কাম করতে পারবো। কিন্তু এই বিষয়ে যদি কেউ একথা বলেন যে নির্দ্দিষ্ট তারিখ দিতে হবে তাহলে এটা বিপদজনক হবে। আমরা চেষ্টা করছি। বন্ধুবর জয়নাল আবেদিন সাহেব বলেছেন ডি, পি এল,-এর কথা কাজেই আমি সে কথায় আর যাব না। আমার সময় নেই, তবে ডি, ভি, সি,-র কথা বলা হয়েছে, আপনারা নিশ্চয়ই জানেন, যে কথা আমি বারবার বলার চেষ্টা করেছি যে হোল ইসুটাকে কনফিউস করার জন্য ডি, ভি, সি,-র কথা কেন বলা হয়েছে। ডি, ভি, সি, আমাদের মধ্যে নেই। ডি, ভি, সি,-র খানিকটা পাওয়ার ক্যালকাটা সিসটেমকে তারা দেয়। তবে আমরা যত তাড়াতাড়ি পারি ডি, ভি, সি,-র পাওয়ার নেব না। গভর্ণমেন্ট অফ ইনডিয়া-র যে ন্যাশানাল প্রায়ওরিটি তাদের যে ফরমুলা আছে সেই ন্যাশানাল প্রায়ওরিটি ফরমুলা অনুসারে ডি, ভি, সি, এই পাওয়ার সাপ্লাই করবে। তবে আমি একথা বলতে চাই, আমরা বারবার চেষ্টা করছি যাতে ডি, ভি, সি,-র পাওয়ার বাড়ে। ডি, ভি, সি, যে কমিটমেন্ট করেছে সেই কমিটমেন্ট তারা ফুলফিল করতে পারে। কিন্তু নানা কারণে আজকে ডি, ভি, সি, সেটা ফুলফিল করতে পারেনি। তারপর ট্রান্সমিসান-এর কথা বলা হয়েছে। আমরা কোনদিন একথা বলিনি যে ট্রান্সমিসান লাইন কমপ্লিট। আজকে সেজন্য আমরা ট্রান্সমিসান-এর উপর জোর দিয়েছি এবং প্ল্যানিং কমিসান-এর ইনস্ট্রাকসান অনুসারে ট্রান্সমিসান-এর জন্য আমরা ফুল-টাইম মেম্বার এ্যাপয়েন্ট করেছি। আমরা একজন চিফ ইঞ্জিনীয়ার মেম্বার করেছি। আমরা যে রকমভাবে জেনারেসান উন্নত করতে পারবো ঠিক সেইরকমভাবে যাতে ট্রান্স-মিসান লাইন কমপ্লিট করতে পারি সেদিকে দৃষ্টি দিয়েছি। এখানে একটি কথা উঠেছে যে পশ্চিমবঙ্গের কলকাতাকে স্টারভ করে আমি নাকি গ্রামে বিদ্যুৎ দিচ্ছি। এটা সম্পূর্ন ভিত্তিহীন কথা। নর্থ বেঙ্গল-এ কোন পাওয়ার কলকাতা থেকে যায় না। বাকী যেগুলি ক্যালকাটা ইনডাষ্ট্রিয়াল বেল্ট সেকথা আমি বলেছি যে কত পাওয়ার দরকার, কত পাওয়ার কম আছে। হয়ত বাঁকুড়া ও ২।৪টি জেলা আছে সেই সব জেলায় তাদের চাহিদা খুব সামান্য। সুতরাং একথা সম্পূর্ন ভিত্তিহীন। ট্রান্সমিসান লাইন-এর যেকথা বলা হয়েছে সে কথা আমি স্বীকার করি। আজকে যদি আমি মনে করি যে কলকাতার ৭ শত মেগা-ওয়াট পাওয়ার আনবো কি ৬ শত মেগাওয়াট আনবো সেটা আমি আনতে পারবো না। কারণ, আমার কাছে সেই ট্রান্সমিসান লাইন নেই। এটা সত্য কথা। তবে আমরা চেষ্টা করছি যত তাড়াতাড়ি পারি এটা আনবার চেষ্টা করবো। আর সময় নেই, আমি সমস্ত কাট মোশানের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[7-35—7-45 p.m.]

I oppose all the cut motions and commend my motion for acceptance of the House.

**Mr. Deputy Speaker** : I put all the cut motions Nos. 2, 3, 4, 5, 6 and 7 on which, I understand, division will be demanded, to vote.

The motion of Shri Timir Baran Bhaduri that the amount of the Demand be reduced to Re. 1 was then put and a division taken with the following result :

NOES—44

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Abdul Barkat Atawal Ghani Khan Choudhury, Shri.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Nandalal.
Basu, Shri Supriyo.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Rajani.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hatui, Shri Ganesh.
Khan, Samsul Alam, Shri.
Mahato, Shri Ram Krishna.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Aftabuddin.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhapadya, Shri Tarapada.
Nag, Dr. Gopal Das.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sen, Shri Sisir Kumar.
Shamsuddin Ahmed, Shri.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

AYES—1

Bhaduri, Shri Timir Baran.

**ABSTENTIONS—8**

Mitra, Sm. Ila.
Mukhopadhyay, Sm. Geeta.
Das Mahapatra, Shri Kamakhyanandan.
Sarkar, Shri Netaipada.
Murmu, Shri Rabindra Nath.
Omar Ali, Dr. Sk.
Saren, Shri Jayram
Roy, Shri Aswini.

The Ayes being 1 and Noes 44, the motions were lost.

**Demand No. 65.**

The motion of Shri Abul Barkat Atawal Ghani Khan Chaudhury that a sum of Rs. 13,39,46,000 be granted for expenditure under Demand No. 65, Major Heads: "331—Water and Power Development Services, and 531—Capital Outlay on Water and Power Development Services." was then put and agreed to.

**Demand No. 66.**

The motion of Shri Ajit Kumar Ganguly that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shrimati Geeta Mukhopadhyaya that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motions of Shri Timir Baran Bhaduri that the amount of the demand be reduced to Re. 1, and

That the amount of the demand be reduced by Rs. 100, were then put and a division taken with the following result :—

NOES—43

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Abul Barkat Atawal Ghani Khan Choudhury, Shri.
Anwar Ali, Shri Sk.
Basu, Shri Supriyo.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
De, Shri Asananja.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hatui, Shri Ganesh.
Isore, Shri Sisir Kumar.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Mahato, Shri Ram Krishna.
Mahbubul Haque, Shri.

Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Altabuddin.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhapadya, Shri Tarapada.
Nag, Dr. Gopal Das.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sen, Shri Sisir Kumar.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

AYES—9

Bhaduri, Shri Timir Baran.
Chatterjee, Shri Gobinda.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyay, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Omar Ali, Dr. Sk.
Sarkar, Shri Nitaipada.
Soren, Shri Jairam.

The Ayes being 9 and the Noes 43 the motions were lost.

The motion of Shri Abul Barkat Atawal Ghani Khan Chaudhury that a sum of Rs. 21,57,99,000 be granted for expenditare under demand No. 66, Major Heads: "332-Multipurpose River Projects, 333-Irrigation, Navigation, Drainage and Flood Control Projects, 532—Capital outlay on Multipurpose River Projects, and 533—Capital outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Project." was then put and agreed to.

[7-45—7-53 p.m.]

The motion of Shrimati Geeta Mukhopadhyaya that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Timir Baran Bhaduri that the amount of the demand be reduced to Re. 1 was then put and a division taken with the following result:

NOES—45

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Abul Barkat Atawal Ghani Khan Choudhury, Shri.

Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Nandalal.
Basu, Shri Supriyo.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti
Chatterjee, Shri Kanti Ranjan.
De. Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque Dr. Md.
Goswami, Shri Sambhu Narayan
Gyan Singh, Shri Sohanpal.
Hatui, Shri Ganesh.
Isore, Shri Sisir Kumar.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam. Shri.
Mahato. Shri Ram Krishna.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal. Shri Aftabuddin.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhapadya, Shri Tarapada.
Nag. Dr. Gopal Das.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sen, Shri Sisir Kumar.
Shamsuddin Ahmed. Shri.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

AYES—9

Bhaduri, Shri Timir Baran.
Chatterjee, Shri Gobinda.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Omar Ali Dr. Sk.
Sarkar, Shri Nitaipada.
Soren, Shri Jairam.

The Ayes being 9 and the Noes 45, the motion was lost.

The motion of Shrimati Geeta Mukhopadhyaya that the amount of the demand be reduced by Rs. 100 was then put and a division taken with the following result :

NOES—44

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Abul Barkat Atawal Ghani Khan Choudhury, Shri.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Nandalal.
Basu, Shri Supriyo.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hatui, Shri Ganesh
Isore, Shri Sisir Kumar.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Mahato, Shri Ram Krishna.
Mahbubul Haque, Shr.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Aftabuddin.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Nag, Dr. Gopal Das.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sen, Shri Sisir Kumar.
Shamsuddin Ahmed, Shri.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

AYES—9

Bhaduri, Shri Timir Baran.
Chatterjee, Shri Gobinda.
Das, Shri Bimal.

Das Mohapatra, Shri Kamakhanandan.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Omar Ali Dr. Sk.
Sarkar, Shri Nitaipada.
Soren, Shri Jairam.

The Ayes being 9 and the Noes 44, the motion was lost.

The motion of Shri Abul Barkat Ataw al Ghani Khan Chaudhury that a sum of Rs. 3,90,00,000 be granted for expenditure under Demand No. 67, Major Head : "734—Loans for Power Projects", was then put and a division taken with the following result :—

AYES—45

*Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Abul Barkat Ataw al Ghani Khan Choudhury, Shri.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Nandalal
Basu, Shri Supriyo
Chaki, Shri Naresh Chandra.
Chakravarty, Shri Bhabataran
Chattaraj, Shri Suniti
Chatterjee, Shri Kanti Ranjan.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque, Dr. Md
Fazle Haque, Dr. Md.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hatui, Shri Ganesh.
Isore, Shri Sisir Kumar.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Mahato, Shri Ram Krishna.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Probhakar.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Md. Safiullah, Shri.
Mondal, Shri Aftabuddin.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhapadya, Shri Tarapada.
Nag, Dr. Gopal Das.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan.

Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.

NOES—8

Sen, Shri Sisir Kumar.
Shamsuddin Ahmed, Shri.
Singhababu, Shri Phani Bhusan
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.
Bhaduri, Shri Timir Baran.
Chatterjee, Shri Gobinda.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta
Omar Ali Dr. Sk.
Sarkar, Shri Nitaipada.
Soren, Shri Jairam.

The Ayes being 15 and the Noes 8, the motion was carried.

**Mr. Deputy Speaker**: Honourable members, there will be no Question, Calling Attention or Mention Cases tomorrow except one Short Notice Question bearing No 161 which was fixed for answer today.

The House stands adjourned till 1 p.m on Saturday, the 16th March, 1974.

## Adjournment

The House was accordingly adjourned at 7.53 p.m. till 1 p.m. on Saturday, the 16th March, 1974, at the Assembly House, Calcutta

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Saturday, the 16th March, 1974, at 1 p.m.

### Present

Mr. Speaker (SHRI APURBA LAL MAJUMDAR) in the Chair, 8 Ministers, 4 Ministers of State, 1 Deputy Minister and 92 Members.

[1—1-10 p.m.]

### Oath or Affirmation of Allegiance

**Mr. Speaker** : Honourable Members, any of you who have not yet made an oath or affirmation of allegiance may kindly do so.

(There was none to take oath)

### SHORT NOTICE QUESTION

(on which oral answer was given)

### Opening of Blood Banks in Subdivisional Towns

***164.** (Short Notice) (Admitted question No. *1794) **Dr. Ramendra Nath Dutt** : Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if it is a fact that Blood Banks are going to be opened in some subdivisional towns of West Bengal within this financial year ;

(b) if so—

(i) the names of the subdivisional towns ; and

(ii) from which date these will function ?

**Shri Ajit Kumar Panja** : (a) No.

(b) (i) and (ii) Does not arise.

**Dr. Ramendra Nath Dutt** :

কোন সাবডিভিশানাল হসপিটালে ব্লাড ব্যাঙ্ক ওপেন করা হয়েছে কি ?

**Shri Ajit Kumar Panja** : Your question was, "if it is a fact that Blood Banks are going to be opened in some Subdivisional towns of West Bengal within this financial year". "The answer is "no".

**Dr. Ramendra Nath Dutt** :

এর মধ্যে কোথায় ওপেন করা হয়েছে কিনা এবং না করা হলে এর মধ্যে কোথায় স্টার্ট করার কোন পরিকল্পনা আছে কিনা ?

**Shri Ajit Kumar Panja :**

পরিকল্পনা আছে, শাংসানডও হয়েছে আসানসোলে।

**Dr Ramendra Nath Dutt :**

আর কোথায় স্টার্ট করবার কোন পরিকল্পনা আছে?

**Shri Ajit Kumar Panja :**

হাঁ আছে, রায়গঞ্জে---যে সম্বন্ধে আপনি ইন্টারেস্টেড সেখানে আমরা অর্ডার ইস্যু করে দিয়েছি, সেটা ফাইনান্সে পাঠান হয়েছে।

**Dr Ramendra Nath Dutt :**

আমি জিজ্ঞাসা করছি যে ১৯৭৪-৭৫ সালের মধ্যে রায়গঞ্জে হবে কি?

**Shri Ajit Kumar Panja :**

এই বছরের মধ্যে হবে, তবে এই ফাইন্যান্সিয়াল ইয়ারের মধ্যে হওয়া সম্ভব নয়।

**Shri Md Safiullah :**

অন্তত প্রতি জেলায় একটা করে ব্লাড ব্যাঙ্ক করা যায় এই ধরনের পরিকল্পনা করা হয়েছে কি?

**Shri Ajit Kumar Panja :**

প্রতি ডিস্ট্রিক্ট হাসপাতালে অলরেডি ব্লাড ব্যাঙ্ক আছে। সব ডিস্ট্রিক্টে ব্লাড ব্যাঙ্ক আছে।

**Shri Md Safiullah :**

ডিস্ট্রিকটে আছে কিন্তু অন্তত সাবডিভিশানাল টাউনে ব্লাড ব্যাঙ্ক করার পরিকল্পনা আপনার আছে কি?

**Shri Ajit Kumar Panja :**

সমস্ত সাবডিভিশানাল টাউনে খোলার কোন পরিকল্পনা নাই, তবে যে সমস্ত ডিস্ট্রিক ভৌগলিক অবস্থা এমন---যেমন ডিস্ট্রিক হাসপাতাল বালুরঘাট সেখানে থেকে রায়গঞ্জ যাবার ট্রেন নাই, গাড়ীতে যাতায়াত করতে হয় এবং যে সমস্ত জায়গা ইন্ডাস্ট্রিয়াল বেল্ট আছে সেই রকম একটা দুটো করে করছি।

**Shri Md. Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, আদিবাসী অধ্যুষিত এলাকায় বা ব্যাকয়োয়ার্ড কমিউনিটি এলাকায়, সংখ্যালঘু কমিউনিটি এলাকায়, এইসব এলাকায় যাতে ব্লাড ব্যাঙ্ক করা যায় সেই ধরনের পরিকল্পনা আপনার আছে কি? এই তপশিলী, আদিবাসী, সংখ্যালঘু এই ধরনের বেল্টে যাতে ব্লাড ব্যাঙ্ক করা যায় তার কোন পরিকল্পনা আছে কি?

**Shri Ajit Kumar Panja :**

এটা সকল রোগীদের জন্য। যাঁরা আমাদের হাসপাতালে আসেন তাঁদেরই জন্য খোলার ব্যবস্থা আমরা নিচ্ছি। কিন্তু শুধু তপশিলীদের জন্য খোলার কোন ব্যবস্থা নেই। তবে আদিবাসী বেল্ট সম্বন্ধে যদি বলেন তাহলে যদি পার্টিকুলার এরিয়া আপনার মনে

থাকে আমাদের জানাবেন আমরা পরীক্ষা করে দেখবো, যথাযথ ব্যবস্থা নেবার চেষ্টা করবো।

**Dr Ramendra Nath Dutt :**

সফিউল্লা সাহেব যা বললেন তা থেকে আমার জিজ্ঞাসা আদিবাসীদের সঙ্গে সাধারণ মানুষের ব্লাডে কোন তফাত আছে কিনা এবং তারজন্য স্পেশাল কোন আদিবাসীদের এলাকায় এটা করা দরকার আছে কিনা?

**Shri Ajit Kumar Panja :**

আদিবাসী বলে যে ব্লাডের কোন তফাত হয় এটা আমার জানা নেই। তবে এক্সপার্টদের কাছ থেকে জানা যে যেকোন মানুষের ব্লাড গ্রুপিং-এ তফাত হতে পারে।

**Shri Mohammad Dedar Baksh :**

সব সাবডিভিশনেই কি ব্লাড ব্যাঙ্ক খোলার কথা মাননীয় মন্ত্রিমহাশয় চিন্তা করছেন, চিন্তা করলে এই আর্থিক বৎসরের মধ্যে না হলেও ভবিষ্যতে এমন কিছু করবেন কি? পশ্চিমবঙ্গে ১৬টি জেলায় রয়েছে একটি করে কিন্তু সাবডিভিশন টাউনেও দরকার। সব সাবডিভিশনে খোলার কথা কি মাননীয় মন্ত্রিমহাশয় চিন্তা করছেন? যদি চিন্তা করে থাকেন তাহলে ১৯৭৪-৭৫ সালের আর্থিক বৎসরে না হলেও ভবিষ্যতে কি নাগাদ হতে পারে এবং সেটা কোথায় কোথায় হবে চিন্তা করছেন?

**Shri Ajit Kumar Panja :**

সব সাবডিভিশনেই হাসপাতাল খোলার চিন্তা এখানে নেই। তবে আমাদের চিন্তা আছে যে জায়গায় আমরা বেশী করে অভাব অনুভব করছি সেই সমস্ত সাবডিভিশনে খোলার কথা চিন্তা করছি।

**Shri Kashi Nath Misra :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, বাঁকুড়া সম্মেলনী মেডিক্যাল কলেজে ব্লাড ব্যাঙ্ক থাকা সত্ত্বেও গত তিন মাস যাবত কোন ব্লাড পাওয়া যাচ্ছে না তার কারণ কি?

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা এই প্রশ্নের সঙ্গে উঠে না। তবে তিনি পার্টিকুলার একটা হাসপাতাল সম্বন্ধে জিজ্ঞাসা করেছেন, তিনি নোটিশ দিলে আমি নিশ্চয়ই জানাবো।

**Shri Rajani Kanta Doloi :**

বিভিন্ন জেলায় সদর হাসপাতালে যেখানে ব্লাড ব্যাঙ্ক রয়েছে সেখানে ডাক্তারবাবুরা ব্লাড নিয়ে বিভিন্ন ধরণের কোরাপশনে লিপ্ত থাকেন, এই রকম কোন সংবাদ আপনার কাছে এসেছে কি?

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নের সঙ্গে এটা আসে না।

**Shri Md. Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, দার্জিলিং, কার্শিয়াং ও কালিংপঙ-এ এই ধরণের ব্লাড ব্যাঙ্ক কটি আছে বা এই ধরণের ব্লাড ব্যাঙ্ক কয়টি খোলার পরিকল্পনা আছে?

**Shri Ajit Kumar Panja :**

দার্জিলিং ডিস্ট্রিক্ট হাসপাতালে আছে। তবে কালিংপঙএ নুতন সাবডিভিশন হাসপাতাল খোলা হয়েছে, সেখানে জিয়োগ্রাফিক্যাল পজিশন অনুসারে—যেটা আমি বললাম, যাতায়াতের অসুবিধা থাকার জন্য আমরা এটাও আমাদের চিন্তার মধ্যে রেখেছি।

**Mr. Speaker :**

মিঃ দাস, আপনি একটা চিঠি পেয়েছেন সেটা আপনি হাউসে প্লেস করতে চান? আই এ্যাম গিভিং ইউ পারমিশন।

**Shri Sarat Chandra Das :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ছেলে পুরুলিয়া থেকে একটা চিঠি লিখেছে সেটা আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর গোচরে আনতে চাই। বিশেষ সুবিধা আদায়ের জন্য যারা উচ্চ শিক্ষিত বলে সমাজে পরিচিত সেই ডাক্তাররা তাদের সুবিধা আদায়ের জন্য কিভাবে নরহত্যা করে চলেছেন সমস্ত পশ্চিমবঙ্গে তার একটা লোমহর্ষক ঘটনা আমি আপনার মাধ্যমে হাউসে পেশ করছি। আমার ছেলে লিখেছে যে, গত ২-৩-৭৪ তারিখে ডাক্তার কুন্ডুর আন্ডারে আমাদের গোরাকে ভর্তি করেছিলাম। লোকটার অবস্থা মোটেই খারাপ ছিল না। তাকে কয়েকটি স্যালাইন ইনজেকশন দেওয়া হয় এবং পাঁচ দিন পাঁচ রাত্রি তার মুখে এক ফোটাও জল দেওয়া হয়নি। একে দারুণ পেটের যন্ত্রণা, অপরদিকে ক্ষুধায় লোকটা শুকিয়ে কাঠ হয়েছিল। ডাক্তার বললেন অপারেশন করতে হবে কিন্তু তা শেষ পর্যন্ত হল না। ভর্তির তৃতীয় দিনে সে মারা যায়। এই ২৮ ঘন্টার মধ্যে কোন ডাক্তার আসেনি। ওরা বলছেন যে শুধু আমরা ইমার্জেন্সি রোগীদের দেখবো, কিন্তু যে লোকটা ব্যাথায় কাতরাচ্ছে এবং মারা যাচ্ছে, ছটফট করছে, সেটা ইমার্জেন্সি না হলে আর কোনটা ইমার্জেন্সি হতে পারে। রোগীকে যে ডাক্তার নিজের দায়িত্বে নিয়ে ভর্তি করেছিলেন মৃত্যুর ২৮ ঘন্টা আগে তাকে বারবার বলা সত্ত্বেও এবং নার্সরা ক্রমানুসারে তাকে সংবাদ দিলেও তিনি একবারও সেখানে আসেন নি। তাকে শুধু স্যালাইনের জল ছাড়া এক ফোটা জল বা ঔষধ দেওয়া হয়নি। দেখতে দেখতে আমরা একটা লোককে হারিয়েছি। বাচার জন্য বারবার যে কাতর প্রার্থনা জানিয়েছে কিন্তু ডাক্তাররা মোটেই কোন কর্ণপাত করেননি।

[1-10—1-20 p.m.]

এইভাবে রোগী একজন মারা গিয়েছে। আপনি আমাদের পুরুলিয়ায় আসুন, এসে দেখুন পুরুলিয়ায় এইভাবে বহু রুগী মারা যাচ্ছে। ডাঃ স্বপন চ্যাটার্জী, ডাঃ আদিত্য ব্যানার্জি ডাঃ কুন্ডু এঁরা ইমার্জেন্সি খুলেছেন, রুগী যখন মৃত্যুর মুখে তাদের আমি বারবার ডাকতে গেছি হাসপাতালে, কিন্তু একবারও এসে দেখেননি।

মাননীয় স্পীকার মহাশয়, এই যে এইভাবে সুবিধা আদায়ের জন্য এরা নরহত্যা করে চলেছে, এই নর-পশুদের সম্বন্ধে আপনি দেখুন, স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ জানাচ্ছি। আমি বলি এই রকম নির্বীর্য্য শাসনের চেয়ে দুঃশাসন অনেক ভাল। এই যে অবস্থা, এটা দুঃখের কথা, লজ্জার কথা। আমি বলছি এ সম্বন্ধে আপনার ইমিডিয়েটলি ব্যবস্থা নেওয়া উচিত।

(নয়েজ)

**Shri Md Safiullah :**

এভাবে চলতে পারে না, কেন আপনি ব্যবস্থা নিচ্ছেন না?

(নয়েজ)

**Mr. Speaker** : Hon'ble Members, in today's budget demands you will have ample opportunity to discuss this matter and the Hon'ble Minister will also have scope to give replies.

Now, I am calling Dr. Ekramul Haque Biswas. He has received a telegram which he wants to bring to the notice of the House.

(Noise and interruptions)

I tell you that in today's budget discussion you will get chance to discuss that matter.

**Shrimati Ila Mittra :**

অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমাদের বিজিনেস এ্যাডভাইসরি কমিটিতে এটা সিদ্ধান্ত নেওয়া হয়েছিল এই যে শনিবার দিন কোন কোশ্চেন, কোন মেনশন হবে না, আমাদেরও এলাউ করেননি, কিন্তু সেই সিদ্ধান্তের ব্যত্যয় যদি হয়ে থাকে, তাহলে আমাদেরও অনেক ব্যাপার আছে, মেনশন করার জন্য, কাল ঘটনা ঘটেছে বলেই কি বলতে দেবেন।

(নয়েজ)

**Shri Abdul Bari Biswas :**

একজন লোক ইহলোক ত্যাগ করে চলে গেল, আর স্বাস্থ্যমন্ত্রী অটল, অচল হয়ে বসে থাকবেন, এটা হতে পারে না।

(নয়েজ)

**Mr. Speaker** : Please take your seat, I am on my legs, and allow me to speak. These are not mention cases. Dr. Ekramul Haque Biswas has received a telegram from his constituency and he will just read it. I have allowed him to do so, and no mention case is being allowed today

**Dr. Ekramul Haque Biswas :**

আজ সকাল বেলা আমি একটা টেলিগ্রাম পেয়েছি আমার কনস্টিটিউয়েন্সী থেকে, আমি সেটা স্যার, এখানে পড়ে শোনাচ্ছি। ফিফটি

families of Dubapara burnt into ashes on 10th. Shelterless. Please arrange necessary relief. Abdul Mannan, Secretary, Juranpur Anchal.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটা অত্যন্ত বেদনার সঙ্গে জানাচ্ছি এবং মাননীয় রিলিফ মন্ত্রী এবং মন্ত্রীসভার অন্যান্য সদস্যবৃন্দের দৃষ্টি আকর্ষণ করছি। ভয়াবহ অগ্নিকান্ডে ৫৫টি ফ্যামিলি গৃহহারা হয়েছে, সমস্ত পুড়ে শেষ হয়ে গেছে, তাড়াতাড়ি এদের গৃহ দিন এবং দাবী হচ্ছে খাদ্যদ্রব্য এবং আর যা কিছু প্রয়োজন তা দিন, এটাই আমি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker** : Now, Government business. Financial.

**Shri Abdul Bari Biswas :**

অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে অত্যন্ত দুঃখের সঙ্গে জানাতে হচ্ছে যে আমাদের রুলস অফ প্রসিডিওরের ৭৪ ধারার বিধানমতে প্রত্যেক সিটিং-এ এক ঘন্টা থাকবে কোশ্চেন আওয়ার। আজকে ১৮ আর ৮ দিন,—২৬ দিন চলে গেল, আমি শুনছি দু হাজারের মত নাকি কোশ্চেন পড়েছে, আমার একারই আছে

১০০-এর মত, এই সমস্ত কোশ্চেনের উত্তর পাচ্ছিনা। আমরা এখানে যে সমস্ত, গুরুত্বপূর্ণ বিষয় আলোচনা করতে চাই তার মধ্যে কোশ্চেন হচ্ছে একটা বিশিষ্ট উপায়, আমি আপনাকে এ বিষয়ে একটু অবহিত করতে চাই। কিন্তু দুঃখের বিষয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কোশ্চেনের জন্য টাইম থাকছে না। আমি স্যার আপনার মাধ্যমে বিজিনেস্ এডভাইসরী কমিটিকে বা পার্লামেন্টারী এফেয়ার্সের মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো দরকার হলে এক ঘন্টা হাউস বাড়িয়ে দেন। আমাদের কোশ্চেনের সুযোগ না দিয়ে আমাদের ন্যায়সঙ্গত অধিকার থেকে বঞ্চিত করা হচ্ছে। কোশ্চেন, মেনসন ইত্যাদির জন্য টাইম নির্দিষ্ট আছে সে সময়টা যেন আমরা যথাযথভাবে পাই। এই অনুরোধ আপনাকে করছি।

**Mr. Speaker** : Regarding the question of privilege that has been raised, I must make it clear that on some days questions were not taken up on the recommendation of the Business Advisory Committee which was adopted by the House. From the records you will find that previously also questions were not taken up on Saturdays. Generally, questions are not taken up on Saturdays. There was no sitting on previous two Saturdays, but we have a sitting today and also next Saturday, i.e., on 23rd March, 1974, for discussion on demands for grants because you must have to pass the budget by the 31st March, 1974. So, these two Saturdays, i.e., 16th and 23rd March, have been specially allotted for discussion of some of the demands. If you look into the previous records you will find that on very many occasions no questions were taken up on Saturdays by the House, particularly because on Saturdays we try to complete the business as early as possible, as many honourable Members are required to go back to their constituencies. That has been the practice all along. Questions are not taken out without the recommendation of the Business Advisory Committee and without the consensus of the House. I can assure the honourable Members that in no case there will be any occasion to take out questions without the recommendation of the Business Advisory Committee and adoption of that recommendation by the House. In the last budget session also questions were not taken up on some days on the recommendation of the Business Advisory Committee which was adopted by the House. If the Members want more time for discussion of a particular demand and decide that on such and such days the questions will not be taken up, then, if necessary, with the recommendation of the Business Advisory Committee and with the concurrence of the House the questions will not be taken up. If in future, say, on Monday, there are questions and if the Business Advisory Committee recommends otherwise and the House adopts the recommendation, there will be no questions on that day. Otherwise, the questions will b taken up according to the programme. I can give you this assurance

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিশ্চয়ই আমরা অনুধাবন করি বাজেট ৩১এ মার্চের মধ্যে আমাদের পাস করতে হবে। সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা কথা জানাতে চেয়েছিলাম যাতে আমাদের এই গুরুত্বপূর্ণ বিষয়ে অধিকার রক্ষিত হয়। দরকার হলে এক ঘন্টা হাউস এগিয়ে দিন একটার পরিবর্তে বেলা বারোটার সময় হাউস আরম্ভ করা হোক। তাহলে গভর্ণমেন্টের যা কিছু বিজিনেস্ আছে, ডেট এলোকেশান আছে তার সবই হবে, কিছুই বাদ যাবে না স্যার।

[1-20—1-30 p.m.]

**Mr. Speaker** : Shri Biswas, there is no recommendation of the Business Advisory Committee that no question will be taken up on Monday. If the House agrees, the questions, as usual, will be taken up from Monday.

**Shri A. H. Besterwitch** : I wish to point out one thing regarding last year's questions. Questions which were not answered or which were not given—all those questions are supposed to have come to us in the form of written answers. Last year's questions' answers have not been received. Members have got the privilege of getting the answers to last year's questions, as my friend Shri Abdul Bari Biswas has rightly pointed out. We never get the answers. There are some written unstarred questions which the Ministers or the departments are to furnish but we have not yet got those answers. The point is that we are not getting any answer to your questions, and I think the whole House will agree with me on this point. So, I request you to look into the matter. Questions are never answered ; they are never given to us by the departments concerned.

**Mr. Speaker** : Let me clarify the position. The answers we receive are printed and circulated to the honourable Members. But after prorogration of the House all notices lapse according to rule 312. The rule says : "On the prorogation of the House, all pending notices, other than notices of intention to move for leave to introduce a Bill, shall lapse and fresh notices shall be given for the next session." So, after the prorogation of the House all notices lapse and fresh notices shall have to be given for the next session.

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

### বেকার যুবকদের কর্ম সংস্থান

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত রাজ্যসরকার কতজন বেকার যুবকের কর্মসংস্থান করিয়াছেন; এবং

(খ) চাকুরিগুলির মধ্যে কতগুলি স্থায়ী এবং কতগুলি অস্থায়ী?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) ১৯৭৪ সালের ৩০এ জানুয়ারী পর্যন্ত ক্লাস থ্রি ও ক্লাস ফোর পদে যথাক্রমে ১১,৩৭০ ও ৪,৭৫৫ ব্যক্তিকে চাকুরির জন্য মনোনীত করা হইয়াছে।

(খ) বর্তমানে এই সংখ্যাগুলি দেওয়া সম্ভব নহে।

### কাঁথি সাব-জেলে কয়েদীর চাপবৃদ্ধি

৮০। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৪।) **শ্রীসুধীর চন্দ্র দাস** ঃ স্বরাষ্ট্র (জেল) বিভাগের মন্ত্রী-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কাঁথি সাব-জেলে কয়েদীর চাপ ক্রমশঃ বৃদ্ধি পাইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, এবিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (জেল) বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) হ্যাঁ।

(খ) বিচারাধীন বন্দীদের সংখ্যা বৃদ্ধি পাওয়ার সরকার কারাগারে উক্ত শ্রেণীর বন্দীদের জনসংখ্যার ক্রমবর্ধমান চাপ কমাইবার জন্য উহাদের বিরুদ্ধে আনীত কেস সমূহের দ্রুত

তদন্তের জন্য চেষ্টা চালাইতেছেন। এতদ্ব্যতীত কাঁথি সাব-জেলের বন্দীগৃহ পরিবর্ধন করিবার প্রস্তাব সরকার বিবেচনা করিতেছেন।

**কাটোয়ায় বালি মাটির অভাব**

৮১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৬।) **শ্রীনিরঞ্জন ডিহিদার ও শ্রীঅশ্বিনী রায়ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ইহা কি সত্য যে, বর্ধমান জেলার কাটোয়ায় বালি মাটির অভাব দেখা দিয়াছে;

(খ) সত্য হইলে, এ বিষয়ে কোন অনুসন্ধান করা হইয়াছে কিনা ও হইলে তাহার ফলাফল;

(গ) উক্ত বালি মাটি সংগ্রহ ব্যাপারে অনুজ্ঞাপত্রের জন্য ১৯৭২-৭৩ সালে (২রা ফেব্রুয়ারি, ১৯৭৩ পর্যন্ত) কতগুলি আবেদনপত্র সরকার পাইয়াছেন; এবং

(ঘ) উক্ত সময় হইতে ১৩ই ফেব্রুয়ারি, ১৯৭৪ পর্যন্ত কয়টি ক্ষেত্রে সরকার অনুজ্ঞাপত্র মঞ্জুর করিয়াছেন?

**বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এ সম্পর্কে কোন সংবাদ সরকারের জানা নেই।

(খ) কোন প্রশ্ন উঠে না।

(গ) মোট ২টি আবেদনপত্র পাওয়া গিয়াছে।

(ঘ) কোনটিই এখনও পর্যন্ত মঞ্জুর করা হয় নাই।

**পশ্চিমবঙ্গে সরিষা, তিল, তিসি ও বাদাম বীজের চাহিদা**

৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৭০৯।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭১-৭২, ১৯৭২-৭৩ এবং ১৯৭৩ সালের এপ্রিল হইতে ডিসেম্বর পর্যন্ত সময়ে সরিষা (শ্বেত সরিষা সহ), তিল, তিসি ও বাদাম প্রতি ধরনের বীজের চাহিদা কত ছিল; এবং

(খ) উক্ত বৎসরগুলিতে প্রতি ধরনের ও কি পরিমাণ বীজের তৈল আমদানি কর হইয়াছিল?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) সরকারী তত্ত্বাবধানে এই রাজ্যে সরিষা, তিল, তিসি এবং বাদাম বীজ ও তৈল আমদানি কিংবা বন্টনের কোন ব্যবস্থা নাই। সুতরাং এইসব বীজ ও তৈলের চাহিদা ও আমদানি সম্বন্ধীয় কোন প্রকার তথ্য সরকারের নিকট নাই। তবে ব্যবসায়িক সূত্র হইতে যতদূর জানা যায় ঐ সময়ে সরিষার (শ্বেত সরিষা সহ) আনুমানিক চাহিদা এবং সরিষার তৈলের আমদানি ছিল নিম্নরূপঃ

| সময় | সরিষার চাহিদা (টনে) | সরিষার তৈল আমদানির পরিমাণ (টনে) |
|---|---|---|
| ১৯৭১-৭২ | ৩,১০,০০০ | ১৫,০৯২ |
| ১৯৭২-৭৩ | ৪,৫০,০০০ | ১৪,০৮০ |
| ১৯৭৩ সালের এপ্রিল হইতে ডিসেম্বর | ৩,১৫,০০০ | ১৫,৮২৮ |

## পশ্চিমবঙ্গের বিভিন্ন মহকুমায় চাউলের দর

৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৯।) **শ্রীসুধীরচন্দ্র দাস**ঃ খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার বিভিন্ন মহকুমায় গত জানুয়ারি মাসের শেষ সপ্তাহে এবং ফেব্রুয়ারি মাসের প্রথম সপ্তাহে চাউলের কুইন্টাল প্রতি দর কত ছিল?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়**ঃ এতৎসংলগ্ন তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## আলিপুর চিড়িয়াখানা

৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৯।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতার আলিপুর চিড়িয়াখানায় বর্তমানে কি কি ধরনের কয়টি করিয়া জন্তু আছে;

(খ) এই চিড়িয়াখানায় ১৯৭২ ও ১৯৭৩ সালের কোন্ বৎসরে কত টাকা আয় ও ব্যয় হইয়াছে; এবং

(গ) এই চিড়িয়াখানাকে আরও আকর্ষণীয় করিবার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ও থাকিলে, তাহা কি?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয়**ঃ (ক) আলিপুর চিড়িয়াখানায় যেসমস্ত প্রাণী আছে, তাহাদের তিন শ্রেণীতে ভাগ করা যায়। যথা স্তন্যপায়ী পশু, পক্ষী এবং সরীসৃপ। এই চিড়িয়াখানায় ১লা ফেব্রুয়ারি, ১৯৭৪ পর্যন্ত রাখা পশুপক্ষী ও সরীসৃপের সংখ্যা নিম্নে দেওয়া হইলঃ

৭৭ রকমের ৩৪৮টি স্তন্যপায়ী পশু;

২১০ রকমের ১,৭৭৯টি পাখি;

২৫ রকমের ১৩২টি সরীসৃপ।

(খ) ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালের আয় ও ব্যয়ের হিসাব নিম্নে দেওয়া হইলঃ

| বৎসর | মোট আয় টাকা | মোট ব্যয় টাকা |
|---|---|---|
| ১৯৭১-৭২ | ১২,৫৬,৪২৬·০৭ | ১০,৮৭,১৪৮·৪৩ |
| ১৯৭২-৭৩ | ১৩,০৯,৬৭৫·৯৪ | ১০,৯৯,১৩২·৪০ |

(গ) চিড়িয়াখানাটি আরও আকর্ষণীয় করার উদ্দেশ্যে নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছেঃ

(১) জীবজন্তুর জন্য একটি জলাধার নির্মাণ;

(২) পশ্চিমবাংলায় জনসাধারণের সমক্ষে প্রদর্শনের জন্য একটি মাছঘর নির্মাণ;

(৩) সীলমাছের জন্য জলাধার নির্মাণ; এবং

(৪) বিভিন্ন দেশী ও বিদেশী সরীসৃপ প্রদর্শনের জন্য বর্তমান সরীসৃপ ভবনটি আধুনিকীকরণ।

ইহা ছাড়া বিদেশী প্রাণী ক্রয় করিবার চেষ্টা করা হইতেছে।

### Declaration of Kharagpur as a "B" Class City

**85.** (Admitted question No. 662.) **Shri Rajani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Home (General Administration) Department be pleased to state—

(a) What are the pre-requisites for declaring any area as a city ; and

(b) if Government has any proposal for declaring Kharagpur as a "B" Class City ?

**The Minister for Home (General Administration)** : (a) Government of West Bengal do not declare any place as city.

Census authorities of Government of India adopt the following classifications :

| | | |
|---|---|---|
| Class I City | ... | Population above one lakh. |
| Class II Town | ... | Population 50,000 to 99,999. |
| Class III Town | ... | Population 20,000 to 49,999. |
| Class IV Town | ... | Population 10,000 to 19,999. |
| Class V Town | ... | Population 5,000 to 9,999. |
| Class VI Town | ... | Population below 5,000. |

(b) Does not arise.

## BUDGET OF THE GOVERNMENT OF WEST BENGAL FOR 1974-75

### Voting on Demands for Grants

### Demand No. 36

### Major Heads : 280-Medical, and 480-Capital Outlay on Medical

**Mr. Speaker** : I think the Hon'ble Minister will take about 25 minutes time to make statements while moving all the Demands for Grants. So, it is better that his statements may be taken as read and he may prepare himself with his reply to the points that will be raised by the honourable Members. I think this will save time. So, all the Demands— Demand No. 36, Demand No. 37, Demand No. 38, Demand No. 79 may be moved one by one, and all the cut motions under all the Demands are in order and taken as moved.

**Shri Ajit Kumar Panja** : I bow down to your ruling.

**Mr. Speaker** : Now you move Demand No. 36 first.

**Shri Ajit Kumar Panja** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ডিমাণ্ড নং ৩৬, "২৮০—মেডিক্যাল" এবং ৪৮০—ক্যাপিটাল আউটলে অন মেডিক্যাল" খাতে ৩৮ কোটী ১০ লক্ষ টাকা ব্যায় বরাদ্ধের দাবী উত্থাপন করছি।

**Dr. Omal Ali** : That the amount of the Demand be reduced to Re. 1.

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced to Re. 1.

**Shrimati Ila Mitra** : That the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced by Rs. 100.

## Demand No. 37

**Major Heads : 281—Family Planning, and 481-Capital Outlay on Family Planning.**

**Shri Ajit Kumar Panja** :

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ডিমান্ড নং ৩৭, "২৮১---ফ্যামিলি প্ল্যানিং" এবং ৪৮১---ক্যাপিট্যাল আউট্‌লে অন্‌ ফ্যামিলি প্ল্যানিং "খাতে ৪ কোটি ৭৮ লক্ষ ৯১ হাজার টাকা ব্যয় বরাদ্দের দাবীও উত্থাপন করছি।

**Dr. Omar Ali** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced to Re. 1.

## Demand No. 38

**Major Heads : 282—Publie Health, Sanitation and Water Supply, and 682—Loans for Public Health, Sanitation and Water Supply.**

**Shri Ajit Kumar Panja** :

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ডিমান্ড নং ৩৮, "২৮২---পাবলিক হেলথ," স্যানিটেশন এ্যাণ্ড ওয়াটার সাপ্লাই" এবং "৬৮২---লোনস্‌ ফর পাবলিক হেলথ, স্যানিটেশন এ্যাণ্ড ওয়াটার সাপ্লাই" খাতে ১৪ কোটি ৯১ লক্ষ ৬৫ হাজার টাকা ব্যয় বরাদ্দের দাবীও উত্থাপন করছি।

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced to Re. 1.
That the amount of the demand be reduced by Rs. 100

**Shri Netaipada Sarkar** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Ajit Kumar Panja** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি জানাচ্ছি যে, বর্তমান বছরের জন্য "২৮০—মেডিক্যাল" এবং "৪৮০ ক্যাপিট্যাল আউটলে অন্‌ মেডিক্যাল" খাতে মোট ব্যয়বরাদ্দ হচ্ছে ৩৮ কোটি ১৫ লক্ষ টাকা এবং "২৮১—ফ্যামিলি প্ল্যানিং" ও "৪৮১—ক্যাপিট্যাল আউটলে অব ফ্যামিলি প্ল্যানিং" এবং "২৮২---পাবলিক হেলথ, স্যানিটেশন এ্যাণ্ড ওয়াটার সাপ্লাই" ও "৬৮২ —লোনস্‌ ফর পাবলিক হেলথ, স্যানিটেশন এ্যাণ্ড ওয়াটার সাপ্লাই" খাতে মোট ব্যয়-বরাদ্দ হচ্ছে যথাক্রমে ৪ কোটি ৭৮ লক্ষ ৯১ হাজার টাকা এবং ১৪ কোটি ৯১ লক্ষ ৬৫ হাজার টাকা। উল্লিখিত খাতের বরাদ্দ অর্থ ছাড়া স্বাস্থ্য সংক্রান্ত বিষয়ের জন্য "৪৮০ —ক্যাপিট্যাল আউটলে অব মেডিক্যাল (বিল্ডিংস্‌)", "২৮০—মেডিক্যাল (বিল্ডিংস্‌)", '৪৮১—ক্যাপিট্যাল আউটলে অব ফ্যামিলি প্ল্যানিং (বিল্ডিংস্‌)" এবং "৪৮২—ক্যাপিট্যাল আউটলে অব পাবলিক হেলথ, স্যানিটেশন এ্যাণ্ড ওয়াটার সাপ্লাই (বিল্ডিংস্‌)" খাতেও অর্থ বরাদ্দ করা হয়েছে। এই সমস্ত খাতের সকল বরাদ্দ অর্থ সমেত স্বাস্থ্য সংক্রান্ত বিষয়ের জন্য ১৯৭৪-৭৫ সালে মোট বরাদ্দ অর্থের পরিমাণ হল ৬০ কোটি ৯২ লক্ষ ৪৬ হাজার টাকা। এই অর্থ বরাদ্দ ১৯৭৩-৭৪ সালে ছিল মোট ৪৭ কোটি ৮ লক্ষ ৫০ হাজার টাকা, অর্থাৎ ১৯৭৪-৭৫ সালে পূর্ববর্তী বছরের তুলনায় মোট ১৩ কোটি ৮৩ লক্ষ ৯৬ হাজার টাকা বেশী বরাদ্দ করা হয়েছে। অবশ্য এই বরাদ্দের মধ্যে ই, এস, আই, মেডিকেল বেনিফিট) স্কীমের জন্য বরাদ্দ ৫ কোটি ৮২ লক্ষ ৯৪ হাজার টাকা ধরা আছে। শ্রম দপ্তরের প্রশাসনধীন এই প্রকল্পের বরাদ্দ এতদিন ঐ দপ্তরের বাজেটে ধরা ছিল।

এই বরাদ্দ বাদ দিয়ে সাধারণ স্বাস্থ্য সংক্রান্ত বিষয়ের জন্য ১৯৭৩-৭৪ সালের বরাদ্দ ৪৭ কোটি ৮ লক্ষ ৫০ হাজার টাকার থেকেও আরও ৮ কোটি ১ লক্ষ ২ হাজার টাকা বেশী।

২। মহাশয়, আমি সবিনয়ে জানাচ্ছি যে সীমিত অর্থের মধ্যে স্বাস্থ্য প্রকল্পগুলো এমনভাবে নেওয়া হয়েছে, যাতে সুষ্ঠুভাবে সংক্রামক রোগ নিয়ন্ত্রণ এবং উৎসাদন করা যায়, যাতে সমগ্ররাজ্যে আরোগ্যকর (কিউরেটিভ) এবং প্রতিষেধক (প্রিভেনটিভ) স্বাস্থ্য ব্যবস্থার সংস্থান করা যায়, যাতে মেডিক্যাল এবং সহায়ক স্বাস্থ্যকর্মীর শিক্ষণসূচীর প্রসার ঘটে। পরিবার পরিকল্পনার কর্মসূচীকেও যথাযথ অগ্রাধিকার দেওয়া হয়েছে। এবার জল সরবরাহ এবং স্বাস্থ্য বিধান ব্যবস্থার উন্নতির জন্য বেশী পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে।

৩। এবছরে চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনা শেষ হচ্ছে এবং আগামী এপ্রিল মাস থেকে পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনা শুরু হচ্ছে। চতুর্থ পরিকল্পনায় স্বাস্থ্য বিভাগ কী কী কাজ করেছেন তা জানবার আগ্রহ মাননীয় সদস্যদের থাকা স্বাভাবিক। এই পরিকল্পনাকালে স্বাস্থ্য সংক্রান্ত কার্যে আমরা প্রায় ১৪ কোটি টাকা ব্যয় করেছি এবং মোট ৯টি নতুন হাসপাতাল, ৬টি ডিস্পেনসারী, ৫,৭০০ অতিরিক্ত শয্যা, ৭৮টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ৪৮টি উপ-স্বাস্থ্যকেন্দ্র, ২টি নতুন মেডিক্যাল কলেজ, ৫টি ব্লাড ব্যাঙ্ক, ২৭টি দাঁতের ক্লিনিক, ১৬টি সরকারী আয়ুর্বেদীয় চিকিৎসালয়, ১২৭টি সাহায্য-প্রাপ্ত চিকিৎসালয়, ১৬টি হোমিওপ্যাথি চিকিৎসালয় স্থাপন করা হয়েছে। তাছাড়া ৪টি স্নাতকোত্তর মেডিক্যাল বিভাগের উন্নয়ন করা হয়েছে, আর ৬টি মানসিক রোগের ক্লিনিক, ১টি যৌন রোগের ক্লিনিক, একটি নার্সের শিক্ষণ কেন্দ্র এবং একটি ফার্মেসী শিক্ষণ কেন্দ্রও স্থাপিত হয়েছে।

পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার আকার এবং বর্তমান অবস্থা এখনও চূড়ান্ত করা হয়নি। স্বাস্থ সংক্রান্ত বিষয়ের জন্য ১৯৭৪-৭৫ সালের জন্য মোট ৪ কোটি টাকার বরাদ্দ হয়েছে। এই বরাদ্দের মধ্যে আমরা নিম্নলিখিত কর্মসূচী গ্রহণ করেছিঃ

| | | | |
|---|---|---|---|
| (১) | নতুন হাসপাতাল — — — — | | ৩ |
| (২) | চিকিৎসালয় — — — — | | ৩ |
| (৩) | গ্রামীণ হাসপাতাল (প্র্যাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে উন্নীত করে) — — | | ১৫ |
| (৪) | হাসপাতাল শয্যা — — — — | | ১,১০০ |
| | শহরঞ্চলে — — — — | ৭০০ | |
| | গ্রামাঞ্চলে — — — — | ৪০০ | |
| (৫) | স্বাস্থ্যকেন্দ্র | | ১৬ |
| | প্রাথমিক স্বাস্থকেন্দ্র — — — — | | ৮৮ |
| | উপ-স্বাস্থ্যকেন্দ্র — — — — | | |
| | ভারত সরকারের ধাঁচে উপ-কেন্দ্র — — | | ১৫০ |
| (৬) | নার্সের শিক্ষণ — — — — | | |
| | নার্সিং কলেজ — — — — | | ১ |
| (৭) | নার্সের শিক্ষার কেন্দ্র — — — | | ১ |
| (৮) | ব্লাড ব্যাঙ্ক — — — — | | ২ |
| (৯) | দাঁতের ক্লিনিক — — — — | | ৬ |
| (১০) | ফার্মেসী ট্রেনিং সেন্টার — — — | | ১ |
| (১১) | আয়ুর্বেদীয় চিকিৎসালয় — — — | | ৫ |
| (১২) | আয়ুর্বেদীয় সাহায্যপ্রাপ্ত — — — | | ৫০ |
| (১৩) | হোমিওপ্যাথি হাসপাতাল ও চিকিৎসালয় — — | | ৩ |

৪। আমি এখন সভার সমক্ষে আমাদের সরকারের ভবিষ্যতের কর্মসূচীর একটি চিত্র রাখছি।

**আরোগ্যকর কার্যাবলী ঃ**

(ক) **কলকাতা এবং শিল্পাঞ্চলের হাসপাতালসমূহ ঃ**

কলকাতার শিল্পাঞ্চলের হাসপাতালগুলোর সম্প্রসারণ এবং নতুন হাসপাতাল স্থাপনের নীতি আমরা গ্রহণ করেছি। এই নীতি অনুসারে কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতাল, নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতাল, আর, জি, কর হাসপাতাল, চিত্তরঞ্জন হাসপাতাল এবং হাওড়া জেনারেল হাসপাতালের সম্প্রসারণ করা হচ্ছে। আর বেহালা, কামারহাটি এবং ভাটপাড়ায় নতুন হাসপাতাল স্থাপন করা হচ্ছে। কল্যাণীর জহরলাল নেহরু মেমোরিয়াল হাসপাতালে ৫০০ শয্যা চালু আছে। বক্ষরোগের চিকিৎসার বিশেষ হাসপাতালে (গান্ধী মেমোরিয়াল) আছে ২০০ শয্যা। পানিহাটি এবং বরানগরে দুটি নতুন হাসপাতাল স্থাপনের অনুমোদন দেওয়া হয়েছে। নৈহাটিতে একটি নতুন হাসপাতাল স্থাপনের জন্য জমি সংগৃহীত হচ্ছে। খড়গপুরে ২৫০ শয্যাবিশিষ্ট একটি আধুনিক সাধারণ হাসপাতাল স্থাপনের সিদ্ধান্তও গ্রহণ করা হয়েছে। নবদ্বীপে ১২৫ শয্যাবিশিষ্ট সাধারণ হাসপাতালটি চালু করা হয়েছে। ৬৩ শয্যাসহ কলকাতার অবিনাশ দত্ত প্রসূতি-সদন খোলা হয়েছে। কলকাতার আর, জি, কর হাসপাতালে এবং শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে দুটি ক্যাজুয়ালটি ব্লক নির্মীয়মান আছে। প্রথমোক্তটিতে ব্যয় হবে ১ কোটি ২১ লক্ষ টাকা, আর দ্বিতীয়টিতে হবে ৮২ লক্ষ টাকা। এই দুটি ব্লকের নির্মাণকার্য সম্পূর্ণ হলে শহরের উত্তর ও দক্ষিণাঞ্চলের এবং শহরতলীর দুর্ঘটনায় পতিত রোগীদের চিকিৎসার সুযোগ এনে দেবে, আর এতে আমাদের শহরের বহুদিনের এক অভাব মোচন হবে। এই সব হাসপাতাল নির্মাণ প্রকল্পের জন্য আমরা সি, এম, ডি, এ,-র কাছে থেকে পর্যাপ্ত আর্থিক সাহায্য পেয়েছি। সি, এম, ডি, এ, কর্তৃপক্ষের নিকট আমরা এজন্য কৃতজ্ঞ।

চিকিৎসার সুযোগ-সুবিধার জন্য আমরা নিম্নলিখিত ব্যবস্থা অবলম্বন করেছি।

(১) **বহির্বিভাগীয় এবং জরুরী কার্যাবলী ঃ**

কলকাতার বড় বড় হাসপাতালগুলির এমারজেন্সি বিভাগে বিশেষজ্ঞ চিকিৎসক নিযুক্ত করা হয়েছে, যাতে জরুরী ক্ষেত্রে চব্বিশঘন্টা রোগীরা তাঁদের দ্বারা চিকিৎসা করাবার সুযোগ পান। এক্স-রে এবং প্যাথলজি বিষয়ক সুযোগ-সুবিধাও যাতে সর্বদা রোগীরা পেতে পারেন তজ্জন্য প্রয়োজনীয় অতিরিক্ত সাজ-সরঞ্জাম এবং সহায়ক স্বাস্থ্য কর্মীর ব্যবস্থা করা হয়েছে। চব্বিশঘন্টা ই, সি, জি,-র ব্যবস্থা চালু রাখা হচ্ছে। বহির্বিভাগীয় সুযোগ-সুবিধা যাতে রোগীরা আরও বেশী পেতে পারেন তজ্জন্যও ব্যবস্থা অবলম্বন করা হয়েছে।

(২) **পে-ক্লিনিক এবং পলি-ক্লিনিক ঃ**

নামমাত্র ব্যয়ে যাতে জনসাধারণ বিশেষজ্ঞ দ্বারা চিকিৎসার সুযোগ পান তজ্জন্য কলকাতায় পে-ক্লিনিক এবং পলি-ক্লিনিক স্থাপন করা হয়েছিল। বর্তমানে কলকাতায় একটি বিকেলের পে-ক্লিনিক এবং দুটি পলি-ক্লিনিক চলছে। সি, এম, ডি, এ, অঞ্চলে যত শীঘ্র সম্ভব যাতে চিকিৎসার সুযোগ সম্প্রসারণ করে দেওয়া যায় তজ্জন্য এই সংস্থার অর্থানুকূল্যে আমরা ৩০টি বহির্বিভাগীয় ক্লিনিক, ৪টি পলি-ক্লিনিক এবং ১২টি ভ্রাম্যমাণ ক্লিনিক স্থাপনের অনুমোদন দিয়েছি। এই প্রকল্প অনুসারে এরূপ ১৬টি পলি-ক্লিনিক, ৮০টি বহির্বিভাগীয় ক্লিনিক এবং ২০টি ভ্রাম্যমাণ ক্লিনিক স্থাপনের প্রস্তাব করা হয়েছে। এই সব পলি-ক্লিনিকে বিশেষজ্ঞ দ্বারা চিকিৎসার সুযোগ রোগীরা পাবেন। দিনের নির্দিষ্ট সময়ে দরিদ্র রোগীরা এই সব বিশেষজ্ঞের চিকিৎসার সুযোগ বিনামূল্যে পাবেন।

বর্তমানে ২টি পলি-ক্লিনিক, ২০টি বহির্বিভাগীয় ক্লিনিক এবং ৬টি ভ্রাম্যমাণ ক্লিনিক চালু আছে। যত শীঘ্র সম্ভব বাকী ক্লিনিকগুলি চালু করার ব্যবস্থা করা হচ্ছে।

**(৩) জেলা ও মহকুমা হাসপাতাল এবং জেলার অন্যান্য সাধারণ হাসপাতাল সমূহের উন্নয়ন ঃ**

আমরা জেলা ও মহকুমা হাসপাতাল সমূহকে উন্নীত করার এবং সেখানে বিশেষজ্ঞ চিকিৎসক নিযুক্ত করার নীতি গ্রহণ করেছি। আঞ্চলিক ভিত্তিতে এরূপ বিশেষজ্ঞ দ্বারা চিকিৎসার সুযোগ করতে পারলে জেলাগুলো থেকে কলকাতার হাসপাতালগুলিতে রোগীদের ভীড় নিশ্চিতভাবে হ্রাস পাবে। জেলা এবং মহকুমা হাসপাতাল সমূহে এরূপ বিশেষজ্ঞের চিকিৎসার ব্যবস্থা গ্রামের লোকেদের খুবই উপকারে এসেছে এবং জনসাধারণের মধ্যে বেশ উৎসাহের সঞ্চার করেছে।

অল্প দিন আগে পর্যন্ত আমাদের লক্ষ্য ছিল প্রতি জেলা হাসপাতালে ১৩১ শয্যা থাকবে আর প্রতি মহকুমা হাসপাতালে থাকবে অন্ততঃ ৬৮টি শয্যা। প্রায় প্রতিক্ষেত্রেই ইতিমধ্যেই এই লক্ষ্যমাত্রায় পৌঁছুতে পেরেছি এবং এখন আমরা হাসপাতালের বর্তমান স্থানের মধ্যে অতিরিক্ত শয্যার সংস্থান করে অথবা নতুন নির্মাণকার্যের মাধ্যমে প্রতি জেলা হাসপাতালে ৫০০ শয্যা এবং মহকুমা হাসপাতালে ২৫০ শয্যার লক্ষ্যমাত্রায় পৌঁছুবার প্রয়াস পাচ্ছি। বিশেষ প্রচেষ্টা করে আমরা চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে প্রায় ২,৪০০ অতিরিক্ত শয্যার সংস্থান করেছি।

জলপাইগুড়ি, বর্ধমান এবং হাওড়া জেলা হাসপাতালে এবং বনগাঁ, শ্রীরামপুর ও আরামবাগ মহকুমা হাসপাতালে নতুন নির্মাণকার্য চলছে।

৬০ লক্ষ টাকা ব্যয়ে বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালে বিরাট নির্মাণ-কার্যের প্রকল্প অনুমোদন করা হয়েছে। এই প্রকল্পে ২৬০টি অতিরিক্ত শয্যা সহ একটি ক্যাজুয়ালটি ব্লক ও ব্লাড ব্যাঙ্ক, হাউস স্টাফদের এবং নার্সেদের জন্য বাসগৃহের ব্যবস্থা আছে। এই হাসপাতালটিকে সম্পূর্ণরূপে এক আধুনিক শিক্ষণ হাসপাতালে উন্নীত করার দৃঢ় প্রকল্প গ্রহণ করা হয়েছে। বর্ধমানের বিজয়চাঁদ হাসপাতালটিকে বধমান বিশ্ববিদ্যালয়ের মেডিক্যাল কলেজের শিক্ষণ হাসপাতালে উন্নীত করার পরিকল্পনাও গ্রহণ করেছে। প্রায় ৯৮ লক্ষ টাকা ব্যয়ে এই হাসপাতালে ৬-তলা বিশিষ্ট বহির্বিভাগ ও অন্তর্বিভাগের নতুন ব্লক নির্মাণের প্রকল্প তৈরী করা হয়েছে। আগামী বছরে এই প্রকল্পের নির্মাণকার্য শুরু হবে। ঘাটাল এবং লালবাগে নতুন মহকুমা হাসপাতালের নির্মাণকার্য চলছে। সি, এম, ডি, এ,-এর কর্মসূচী অনুযায়ী ভাটপাড়ার ৬৮ শয্যার এবং কামারহাটির ও দক্ষিণ হাওড়ার ১৩১ শয্যার হাসপাতালগুলির নির্মাণকার্য দ্রুত এগিয়ে চলছে। এবছর কালনা এবং রাণাঘাটে দুটি নতুন মহকুমা হাসপাতাল চালু করা হয়েছে। আমাদের রাজ্যে এপর্যন্ত একমাত্র কালিম্পঙেই কোন মহকুমা হাসপাতাল ছিল না। সরকার সেখানকার চারটারিস্ ও কুষ্ঠ হাসপাতালের শাসনভার গ্রহণ করে ২৭০ শয্যাবিশিষ্ট একটি মহকুমা হাসপাতাল স্থাপন করেছেন। এই হাসপাতাল এই মহকুমার পর্বতাঞ্চলের অধিবাসীদের প্রভূত উপকারে আসবে।

**(খ) স্বাস্থ্য-কেন্দ্র ঃ**

গ্রামাঞ্চলে রোগ-আরোগ্যকর এবং প্রতিষেধক ব্যবস্থার সুসংহত সংস্থান করে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলি। সুদৃঢ় ব্যবস্থার মাধ্যমে আমরা এ পর্যন্ত মোট ২৯৫টি প্রাথমিক স্বাস্থ্য-কেন্দ্র এবং ৫৪৮টি উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করতে পেরেছি। এগুলোতে রয়েছে মোট ৬,৭৩৯টি শয্যা। গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রের পরিকল্পনা অনুসারে চতুর্থ পরিকল্পনা পর্যন্ত কর্মসূচী ছিল, প্রতিব্লকে থাকবে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং অন্তত দুটি উপ-স্বাস্থ্যকেন্দ্র। যোজনা কমিশনের

সুপারিশক্রমে এই কর্মসূচীর সংশোধন করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। গ্রামাঞ্চলের সর্বনিম্ন প্রয়োজনের কর্মসূচী অনুসারে প্রতি ৮ থেকে ১০ হাজার লোকের জন্য স্থাপিত হবে একটি উপ-কেন্দ্র এবং অবশিষ্ট ব্লকগুলিতে স্থাপন করা হবে একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র। সংশোধিত কর্মসূচী অনুসারে চারটির মধ্যে একটি স্বাস্থ্যকেন্দ্রকে উন্নীত করে গ্রামীণ হাসপাতাল স্থাপিত হবে। অর্থাৎ, এ রাজ্যের মোট ৩৩৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের (নতুন যে ৪৭টি স্থাপিত হবে তা নিয়ে) ৮৪টিকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করা হবে। এই সব হাসপাতালে থাকবে মেডিক্যাল, সার্জিক্যাল এবং প্রসূতি চিকিৎসার সুযোগ-সুবিধা। ১৯৭৪-৭৫ সালের জন্য যে ৪ কোটি টাকা স্বাস্থ্য পরিকল্পনায় বরাদ্দ করা হয়েছে তার মধ্যে সর্বনিম্ন প্রয়োজনের কর্মসূচী অনুযায়ী স্বাস্থ্যকেন্দ্রের জন্যই যোজনা কমিশন ২ কোটি ২৫ লক্ষ টাকা রেখেছেন। এই কর্মসূচীর অংশ হিসাবে আমরা ১৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, ৮৮টি উপ-স্বাস্থ্যকেন্দ্র, ১৫০টি উপ-কেন্দ্র এবং ১৫টি গ্রামীণ হাসপাতাল স্থাপনের প্রস্তাব রেখেছি।

গ্রাম বাংলার লোকেদের জন্য যাতে আমরা চিকিৎসার আরও সুযোগ করে দিতে পারি সেজন্য যেসব স্বাস্থ্যকেন্দ্রে উপযুক্ত জায়গা আছে সেখানে অতিরিক্ত শয্যার সংস্থান আমরা করছি। জরুরী প্রকল্প অনুসারে বহুসংখ্যক স্বাস্থ্যকেন্দ্রের বিদ্যুতীকরণ ইতিমধ্যেই করা হয়েছে। কেবল স্বাস্থ্যকেন্দ্রের গৃহাদিই নয়, সকল শ্রেণীর কর্মচারীর বাসগৃহেরও বিদ্যুতীকরণ করা হচ্ছে। গ্রামাঞ্চলে ডাক্তারের প্রয়োজন ছিল খুবই। সরকারের একান্ত প্রচেষ্টার ফলে কোন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রেই এখন ডাক্তার ছাড়া নেই। আমরা আনন্দের সঙ্গে লক্ষ্য করে আসছি যে, গ্রামের লোকেদের সেবায় তরুণ ডাক্তারেরা প্রভূতভাবে সাড়া দিচ্ছেন।

(গ) **বিশেষ ক্লিনিক সমূহ ঃ**

মফঃস্বলের জনসাধারণের দন্তচিকিৎসার সুযোগের জন্য চতুর্থ পরিকল্পনা কালে ২৭টি দন্তচিকিৎসার ক্লিনিক চালু করা হয়েছে। ১৯৭৪-৭৫ সালে আরও ৬টি ক্লিনিক চালু করা হবে।

৬টি মনোরোগের ক্লিনিক চালু করার অনুমোদন দেওয়া হয়েছে। এইগুলোর ৩টি খোলা হবে শিক্ষণ হাসপাতালগুলোতে, আর তিনটি হবে বর্ধমান, মেদিনীপুর ও জলপাইগুড়ি জেলা হাসপাতালে।

(ঘ) **ব্লাড ব্যাঙ্ক ঃ**

ব্লাড ব্যাঙ্ক সমূহের রক্ত সরবরাহ ব্যবস্থার যথেষ্ট সম্প্রসারণ করা হয়েছে। কলকাতার বাইরে সকল জেলা হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক খোলা হয়েছে। কলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতালের কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ক ছাড়াও এস, এস, কে, এম; এন, আর, এস,; আর, আর, জি, কর, ; যাদবপুর টি, বি, ; ন্যাশন্যাল মেডিক্যাল কলেজ (চিত্তরঞ্জন) হাসপাতাল সমূহে সরকারী ব্লাড ব্যাঙ্ক চালু আছে। কল্যাণীর জহরলাল মেমোরিয়াল হাসপাতালে এবং শিলিগুড়ি ও শ্রীরামপুর মহকুমা হাসপাতালে নতুন ব্লাড ব্যাঙ্ক চালু করা হয়েছে। আসানসোল মহকুমা হাসপাতালে একটি নতুন ব্লাড ব্যাঙ্ক চালু করার আদেশ দেওয়া হয়েছে। ১৯৭৪-৭৫ সালে দুটি নতুন ব্লাড ব্যাঙ্ক খোলা হবে। এর একটি থাকবে কালিম্পঙে। এ বছর আমরা প্রায় সব শিক্ষণ হাসপাতালে ২৪ ঘণ্টা ব্লাড ব্যাঙ্কের সুযোগ সম্প্রসারিত করেছি।

(ঙ) **হাসপাতাল কার্যাবলীর মান উন্নয়ন ব্যবস্থা ঃ**

হাসপাতাল সমূহে চিকিৎসার সুযোগ-সুবিধার মান উন্নয়নের জন্য দৃঢ়ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। হাসপাতালে এবং স্বাস্থ্যকেন্দ্রে যাতে নিয়মিত এবং পর্যাপ্ত পরিমাণ ঔষধ সরবরাহ করা হয় তার ব্যবস্থা করা হয়েছে। কলকাতা এবং জেলাসমূহে এ্যাম্বুলেন্স

ব্যবস্থা উন্নীত করার উদ্দেশ্যে ৩৭টি নূতন এ্যাম্বুলেন্স ক্রয় করার অনুমোদন দেওয়া হয়েছে ; —এগুলোর ১৩টি অতিরিক্ত এবং ২৪টি পুরানো গাড়ীর বদলে দেওয়া হচ্ছে।

উন্নততর এবং সুযোগ্য পরিচালনার উদ্দেশ্যে কাশীপুরের নর্থ সুবারবান হাসপাতাল এবং কলকাতার চিত্তরঞ্জন সেবাসদন ও চিত্তরঞ্জন ক্যানসার হাসপাতালে প্রশাসক নিযুক্ত করা হয়েছে। চিত্তরঞ্জন সেবাসদন ও চিত্তরঞ্জন ক্যানসার হাসপাতাল সরকারী পরিচালনায় আনবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। কলকাতার লোহিয়া মাতৃ সদনটির কর্তৃপক্ষ বন্ধ করে দিয়েছিলেন, এটির পরিচালনভারও সরকার গ্রহণ করবেন বলে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। অন্যান্য কয়েকটি হাসপাতালের ক্ষেত্রে অনুরূপ ব্যবস্থা অবলম্বনের পরিকল্পনা সরকারের রয়েছে।

পশ্চিমবঙ্গ হেলথ সার্ভিসের অফিসারদের মধ্যে তাদের অধিবিদ্য পদমর্যাদাক্রম (এ্যাকাডেমিক র্যাঙ্ক) বিষয়ে যে অসন্তুষ্টি ছিল, তা দূরীকরণের জন্য অধিবিদ্য উপদেষ্টা কমিটির সুপারিশক্রমে ঐরূপ মর্যাদাক্রম দানের বিষয়টি পুনর্নিধারিত করা হয়েছে। প্রায় ৫০০ মেডিক্যাল অফিসারের একটি নাম-সূচী প্রস্তুত করা হয়েছে, যাতে অশিক্ষক অফিসারগণ শিক্ষণ পদে নিযুক্ত হতে পারেন এবং বর্তমান শিক্ষকগণের মর্যাদাক্রম উন্নীত করা সম্ভব হয়। এভাবে প্রায় ২০০ শিক্ষকের মর্যাদাক্রম উন্নীত করা হয়েছে এবং ৪০ জন অশিক্ষক অফিসারকে শিক্ষকের পদে নিযুক্ত করা হয়েছে।

পশ্চিমবঙ্গের সরকারী মেডিক্যাল কলেজ হাসপাতাল সমূহে নিযুক্ত প্রায় ১৫০০ ইন্টারন্ ও হাউস ষ্টাফদের বৃত্তির পরিমাণ গত ডিসেম্বর মাস থেকে নিম্নলিখিত বর্ধিত হারে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে ঃ

| | | বর্ধিত হার | পূর্ববর্তী হার |
|---|---|---|---|
| (১) ইন্টারন | মাসিক | ২৭৫ টাকা | ১৭৫ টাকা |
| (২) জুনিয়র হাউস ষ্টাফ | মাসিক | ৪০০ টাকা | ২৫০ টাকা |
| (৩) সিনিয়র হাউস ষ্টাফ | মাসিক | ৪৫০ টাকা নন্-রেসিডেন্ট | ২৮০ টাকা |
| | | রেসিডেন্ট | ৩০০ টাকা |

এছাড়া যে সব ইন্টারনদের জন্য বাসস্থানের ব্যবস্থা সরকার করতে পারবেন না, তারা তাদের মূল বৃত্তির ১০ পারসেন্ট বাড়ী-ভাড়া ভাতা পাবেন।

**(চ) অনুদান ঃ**

বেসরকারী প্রতিষ্ঠান কর্তৃক পরিচালিত হাসপাতাল, চিকিৎসালয়, শিশু ও মাতৃমঙ্গল ক্লিনিক ইত্যাদি সরকারী চিকিৎসা ব্যবস্থার পরিপূরক।

আমরা উপযুক্ত ক্ষেত্রে এরূপ বেসরকারী হাসপাতাল এবং অন্যান্য প্রতিষ্ঠান সমূহের সংরক্ষণের, উন্নতির এবং সম্প্রসারণের জন্য অনুদান দেবার নীতি অনুসরণ করে আসছি। এসব প্রতিষ্ঠানের অনুদানের জন্য আগামী বছরে আমরা ২ কোটি ৩২ লক্ষ ৮১ হাজার টাকার বরাদ্দ করেছি। এই বরাদ্দের মধ্যে রয়েছে উত্তরবঙ্গ ও বর্ধমান বিশ্ববিদ্যালয়ের মেডিক্যাল কলেজ ও হাসপাতালের সংরক্ষণ এবং উন্নয়নের জন্য অনুদান ৫৭ লক্ষ টাকা এবং স্থানীয় পৌরসভাগুলির জল সরবরাহ প্রকল্পের জন্য অনদান।

**(ছ) মোট শয্যা ঃ**

আমাদের হাসপাতাল সমূহ প্রয়োজনের সময় শয্যা পাওয়া যাবে কিনা এটা আমাদের বেশ ভাবিয়ে তোলে। পশ্চিমবঙ্গে হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্র সমূহে বর্তমানে (খাঁটি

মানসিক হাসপাতালে এবং টি, বি, হাসপাতালে পশ্চিমবঙ্গের রোগীদের জন্য সংরক্ষিত ১,১৫৮টি শয্যা সহ) ৪৩,০০০ শয্যা আছে। এর মধ্যে আছে চতুর্থ পরিকল্পনাকালের ৫ হাজার ৭শ' শয্যা। বহু প্রচেষ্টার ফলে জনসংখ্যার ভিত্তিতে শয্যা ব্যবস্থার এই উচ্চমানে পৌছানো সম্ভব হয়েছে। মুদালিয়ার কমিটির সুপারিশ হচ্ছে, প্রতি হাজার লোকের জন্য থাকবে একটি হাসপাতাল-শয্যা। এই লক্ষ্যমাত্রার স্থলে বর্তমানে আমরা প্রতি হাজার লোকের জন্য ০·৯২ শয্যার ব্যবস্থা করতে পেরেছি। এটা ভারতবর্ষের সর্বোচ্চ স্থানে আছে বলে আমাদের বিশ্বাস।

পঞ্চম পরিকল্পনার প্রথম বছরে (১৯৭৪-৭৫ সালে) আমরা ১ হাজার ১শ' শয্যার ব্যবস্থা করার কর্মসূচী নিয়েছি।

**প্রতিষেধক কার্যাবলী ঃ**

আমি এখন স্বাস্থ্য বিভাগের কাযাবলীর অন্যদিক সম্বন্ধে বলছি। এদিকটা হচ্ছে রোগ-প্রতিষেধক কার্যাবলী এবং পানীয় জল সরবরাহের ব্যবস্থাদি।

হাসপাতাল ব্যবস্থা এবং প্রতিষেধক ব্যবস্থার প্রতিষ্ঠান-সমূহের নিজস্ব ধারা থাকবেই কিন্তু এটাও স্বীকার্য যে, রোগ-প্রতিষেধকমূলক ব্যবস্থার এবং নিরাপদ পানীয় জল সরবরাহ ব্যবস্থার ভূমিকা জাতীয় স্বাস্থ্য বিধানের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ। রোগ প্রতিরোধ ব্যবস্থার অসামথ্য হেতু আমাদের হাসপাতালে চিকিৎসার অধিকতর ব্যবস্থা করতে হয়। আমরা যদি, যে সকল রোগ নির্মূল ও প্রতিরোধ করা যায় সেগুলিকে, নির্মূল ও প্রতিরোধ করার সুবন্দোবস্ত করতে পারি, আমরা যদি এইরকম প্রতিষ্ঠান সমূহকে সুষ্ঠুভাবে পরিচালিত করতে পারি, তাহলে আমাদের হাসপাতাল সমূহের উপর চাপ স্বভাবতই কমে আসবে। স্বাধীনতার পরবর্তী সময় থেকে আমরা এই প্রচেষ্টাই করে আসছি এবং পরবর্তীকালেও তাই করে চলব। পঞ্চম পরিকল্পনাকালে আমরা রোগ-প্রতিষেধক ও পর্যাপ্ত পানীয় জল সরবরাহ কর্মসূচীর উপর জোর দিয়ে অগ্রসর হব।

সুকল্পিত কর্মসূচী নিয়ে আমরা ম্যালেরিয়া ও বসন্তরোগ উৎসাদন করার ব্যবস্থা করছি। কলেরা, ফাইলেরিয়া, যক্ষ্মা, কুষ্ঠ প্রভৃতি সংক্রামক রোগ নিবারণের জন্যও আমরা পরিকল্পনা গ্রহণ করেছি।

আগেই বলেছি, পঞ্চম পরিকল্পনাকালে আমাদের প্রচেষ্টা চলবে পূর্ণোদ্যমে। যে সকল ব্যবস্থা ইতিমধ্যে গ্রহণ করা হয়েছে সেগুলো যাতে অবহেলিত না হয় তার দিকে লক্ষ্য রাখা হচ্ছে। আমাদের প্রতিষ্ঠান সমূহকে সম্প্রসারিত করা হচ্ছে যাতে প্রতিষেধক ব্যবস্থা উন্নততর করা সম্ভব হয় এবং রোগের আক্রমণের সম্ভবনাকে মন্দীভূত করা যায়।

১৯৭৩-৭৪ সালে বিভিন্ন জেলায় বসন্তরোগের প্রাদুর্ভাব হয়। জনস্বাস্থ্য কর্মী, জাতীয় স্বেচ্ছাসেবক বাহিনী এবং স্বেচ্ছাসেবক নিযুক্ত করে সফলতার সঙ্গে এই রোগের মোকাবিলা করা হয়। দেখা যাচ্ছে কতকগুলো বিশেষ অঞ্চল থেকে এই রোগ ছড়িয়ে পড়ে এবং একে সম্পূর্ণ উৎসাদন করার জন্য চাই প্রভূত প্রচেষ্টা। কাজেই এই বসন্তরোগ নির্মূল করার প্রকল্পটি চালু থাকবে এবং ১৯৭৪-৭৫ সালে এটির জন্য ২৬ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৭৩-৭৪ সালে বসন্তরোগের মোকাবিলার জন্য ভারত সরকার এবং বিশ্ব-স্বাস্থ্য সংস্থার সহযোগিতায় একটি বিশেষ অভিযান করা হয়েছিল। এই অভিযান ১৯৭৪-৭৫ সালে চালু রাখতে ভারত সরকার সম্মত হয়েছেন। রাজ্য সরকার এই ব্যবস্থা চালিয়ে যাচ্ছেন।

১৮৮০ সালের বেঙ্গল ভ্যাক্সিনেশন আইনানুসারে যদিও বসন্তরোগে টীকাকে বাধ্যতামূলক করা হয়েছিল, পুনরায় টীকা নেওয়াকে সেরূপ করা হয়নি। ১৮৭৩ সালে

পশ্চিমবঙ্গের ভ্যাক্সিনেশন আইনানুসারে টীকা দেওয়াকে এবং পুনরায় টীকা নেওয়াকে বাধ্যতামূলক করা হয়েছে। এই আইন গত জানুয়ারী মাস থেকে কার্যকর করা হয়েছে। বসন্তরোগের মোকাবিলা করতে এর ভূমিকা গুরুত্বপূর্ণ।

ম্যালেরিয়া উৎসাদন কর্মসূচীর অন্তর্গত ম্যালেরিয়া উৎসাদন প্রতিষ্ঠানগুলি কর্মরত রয়েছে। এগুলো সর্বদা এ রোগের মোকাবিলা করে চলেছে। রাজ্যের যে ২৬১টি ব্লকে ম্যালেরিয়া উৎসাদন প্রকল্প সংরক্ষণ পর্যায়ে এসেছে সেখানে একটি প্রাথমিক স্বাস্থ্য প্রকল্প চালু করা হচ্ছে। এই প্রকল্প অনুযায়ী প্রতি ১০ হাজার গ্রামবাসীর জন্য একজন করে প্রাথমিক স্বাস্থ্য কর্মীর ব্যবস্থা করা হচ্ছে।

**যক্ষ্মা ঃ**

রাজ্য সরকার এ পর্যন্ত ১০২টি চেস্ট ক্লিনিক চালু করেছেন। এর প্রতিটির সংলগ্ন রয়েছে একটি গৃহ চিকিৎসার ইউনিট। যে সব রোগী হেটে আসতে পারেন তারা এই স্থিতিশীল চেস্ট ক্লিনিকগুলিতে চিকিৎসিত হতে পারেন, আর যে সকল রোগী এই সব ক্লিনিকে আসতে অক্ষম, তাদের জন্য এই গৃহচিকিৎসার ইউনিটগুলি বাড়ীতে চিকিৎসার ব্যবস্থা করে থাকে। বর্তমানে রাজ্যে ১৫টি বি, সি, জি, টীকার টিম আছে। কেন্দ্রীয় যক্ষ্মা প্রকল্পের কর্মসূচীর মাধ্যমে জেলায় জেলা-যক্ষ্মা-কেন্দ্র স্থাপিত হয়েছে। পরবর্তী বছরে বর্তমান প্রতিষ্ঠানগুলি চালু থাকবে এবং নতুন স্থিতিশীল চেস্ট কিনিক্স এবং গৃহচিকিৎসার ইউনিট খোলা হবে।

**কুষ্ঠ ঃ**

বর্তমানে ১২২টি কুষ্ঠ চিকিৎসার ক্লিনিক এবং বহির্বিভাগীয় চিকিৎসার সুযোগ সহ কুষ্ঠ কেন্দ্র চালু রয়েছে। এ ছাড়াও রয়েছে সরকার পরিচালিত ৫৩০ শয্যা-বিশিষ্ট গৌরীপুর কুষ্ঠ কলোনী। সরকার বেসরকারী কুষ্ঠ হাসপাতাল ও প্রতিষ্ঠানের সংরক্ষণ বাবদ অনুদান দিয়ে থাকেন। পরবর্তী বছরে গৌরীপুর কুষ্ঠ কলোনীতে সার্জিক্যাল ইউনিট খোলার প্রস্তাব আছে। প্রাক্তন কুষ্ঠরোগীদের পুর্নবাসনের জন্য একটি প্রকল্প সরকারের বিবেচনাধীন রয়েছে।

**কলেরা ঃ**

যে ৮০টি ব্লকে কলেরা রোগের প্রাদুর্ভাব বেশী সেগুলির জন্য কলেরা কর্মী নিযুক্ত করে এই রোগের নিয়ন্ত্রণের প্রকল্প চালু করা হয়েছে। এর আওতায় রয়েছে একটি ভ্রাম্যমান ও একটি সদর ইউনিট।

**এনকেফালাইটিস ঃ**

বর্তমান বছরে রাজ্যের কয়েকটি জেলায় কিছু লোক এনকেফালাইটিস্ রোগে আকান্ত হয়েছিলেন। সাফল্যের সঙ্গে এ আকমণের মোকাবিলা করা হয়। এ রোগ যাতে পুনরায় দেখা না দেয় তজ্জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

পশ্চিমবঙ্গ ভ্যাক্সিন ইনস্টিটিউটের প্রস্তুত ঔষধাদির বিকেন্দ্রীকরণের জন্য ঐ প্রতিষ্ঠানটির পুনর্বিন্যাস করা হচ্ছে।

**খাদ্য ভেজাল নিরোধ ঃ**

খাদ্যদ্রব্যে এবং ঔষধাদিতে যে ব্যাপকহারে ভেজাল চলছে তা এক বিরাট সমস্যার সৃষ্টি করেছে। স্মরণ থাকতে পারে যে এই সভা গত অধিবেশনে প্রিভেনশান অফ ফুড, ড্রাগস এ্যাণ্ড কসমেটিস (ডব্লু, বি, এ্যামেন্ডমেন্ট) বিল পাশ করেছেন। এই আইনে

শাস্তির ধারা অনুযায়ী দোষীকে যাবজ্জীবন কারাদণ্ড দেওয়া বা জরিমানা করা যেতে পারে। যে ব্যক্তির কাছ থেকে খাদ্যদ্রব্য বা ঔষধাদি আটক করা হবে তাকেই প্রমাণ করতে হবে যে ঐ দ্রব্যে ভেজাল নেই।

এই বিলটি এখনও রাষ্ট্রপতির অনুমোদন সাপেক্ষ। এইটি আইনে পরিণত হলে এটি সরকারকে আরও সাফল্যের সঙ্গে ভেজাল নিরোধক ব্যবস্থাদি গ্রহণ করতে ক্ষমতা দেবে। সরকার অবশ্য অবহিত আছেন যে কেবল আইনের ক্ষমতাই সব কিছু নয়। জনগণের সহযোগিতা ও দক্ষ প্রশাসন যন্ত্রের অতীব প্রয়োজন। এতদিন পর্যন্ত স্যানিটারী ইনস্পেক্টর-গণ নিজেদের কাজের উপরে খাদ্য পরিদর্শক হিসেবে কাজ করে আসছিলেন। রাজ্যের বিভিন্ন অঞ্চলে পূর্ণ সময়ের জন্য খাদ্য পরিদর্শক নিযুক্ত করার প্রয়োজনীয়তা সরকার উপলব্ধি করছেন। চতুর্থ পরিকল্পনাকালে মহকুমা স্তরে ৪৪ জন পূর্ণ সময়ের খাদ্য পরিদর্শকের পদ সৃষ্টি করা হয়েছে। ১৯৭৪-৭৫ সালে অনুরূপ ৫০টি পদ সৃষ্টি করা হবে। পঞ্চম পরিকল্পনাকালে ২০০টি পূর্ণ সময়ের খাদ্য পরিদর্শক গ্রামাঞ্চলের জন্য নিযুক্ত করা হবে। এ ছাড়া দেওয়া হবে আর্থিক সংগতির দিক থেকে দুর্বল পৌরসভাগুলির জন্য ৩০টি অনুরূপ পরিদর্শক। শহরাঞ্চলের খাদ্যে ভেজাল নিরোধক ব্যবস্থাদির দায়িত্ব পৌরসভা বা অনুরূপ সংস্থাগুলির উপর ন্যস্ত। পাশাপাশি প্রয়োজন, যেসব ল্যাবরেটরী খাদ্যের পরীক্ষা করে থাকে সেগুলিকে আধুনিকভাবে সম্প্রসারিত করা এবং সাজিয়ে তোলা। এরূপ ল্যাবরেটরীর সংখ্যা বৃদ্ধি করাও প্রয়োজন। পঞ্চম পরিকল্পনাকালে এসব ব্যবস্থা করা হবে।

(৮) জলসরবরাহ এবং স্যানিটেশন:

পল্লীগ্রামের প্রতি ৪শ' অধিবাসী অথবা কমপক্ষে প্রতিগ্রামের জন্য একটি পানীয় জলের উৎসের সংস্থান করা হচ্ছে পঞ্চবার্ষিক পরিকল্পনার মাধ্যমে। এই উৎস হতে পারে নলকূপ বা অন্য প্রকার কূপ। (দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে এই ব্যবস্থা কার্যকর করা সম্ভব নয়।) সাধারণত উৎস হিসেবে নলকূপ বসানো হয়। কিন্তু পাথুরে জায়গায় কেবল কূপ খনন করাই সম্ভব। নলকূপের আয়ু স্বল্প—৫ থেকে ১০ বছরের মধ্যেই প্রয়োজন হয় একে তুলে আবার বসানো বা নতুন আর একটি বসানোর। গ্রামাঞ্চলের জল সরবরাহের প্রকল্প অনুযায়ী যে সকল জলের উৎস আছে, ১৯৭২-৭৩ সালের শেষে তার মধ্যে প্রায় ১ লক্ষ উৎস কার্যকরী ছিল। কেন্দ্রীয় ত্বরান্বিত জল সরবরাহ কর্মসূচী এবং রাজ্য সরকারের প্রকল্পের সূচী অনুসারে ১৯৭৩-৭৪ সালে মোট ১০ হাজার ১শ ৩৭টি জলের উৎস (নলকূপ এবং অন্যান্য কূপ) মঞ্জুর করা হয়েছে। এদের মধ্যে প্রায় ৫ হাজার উৎস এর মধ্যেই সম্পন্ন হয়ে গেছে। ডি, জি, এস, এ্যাণ্ড ডি, নির্ধারিত মূল্যে উপযুক্ত পরিমাণ জি, আই, পাইপ না পাওয়াতে এবং ত্বরান্বিত জল সরবরাহ প্রকল্পের জন্য প্রয়োজনীয় অর্থের কম বরাদ্দ পাওয়াতে এই কর্মসূচী আশানুরূপ ভাবে এগিয়ে যেতে পারেনি। পঞ্চম পরিকল্পনায় সর্বনিম্ন প্রয়োজনের কর্মসূচী অনুসারে এইরূপ জলের উৎসের সংস্থান করা হয়েছে। ১৯৭৪-৭৫ সালে রাজ্যের অসুবিধাজনক অঞ্চলে ১ কোটি ১৩ লক্ষ টাকা ব্যয়ে ১৭শ নলকূপ ও অন্যান্য কূপ নির্মানের ব্যবস্থা করা হয়েছে। এতে প্রায় ৭০ লক্ষ অধিবাসী উপকৃত হবেন।

রাজ্য সরকার গ্রামাঞ্চলের জন্য পাইপের সাহায্যে জল সরবরাহের ব্যবস্থাও করছেন। এ পর্যন্ত এরূপ ৬৩টি প্রকল্প মঞ্জুর করা হয়েছে। এর মধ্যে ১২টির কাজ শেষ হয়েছে। এ প্রকল্পগুলির মধ্যে ২৯টি দার্জিলিং জেলার জন্য মঞ্জুর করা হয়েছে। এদের মধ্যে ১৭টির অনুমোদন দিয়েছেন উন্নয়ন ও পরিকল্পনা বিভাগ। স্বাস্থ্য বিভাগ দার্জিলিং জেলার ৬টি অনুরূপ প্রকল্পের কাজ সম্পন্ন করেছিলেন।

১৯৭৪-৭৫ সালে সর্বনিম্ন প্রয়োজনের কর্মসূচী অনুযায়ী গ্রামাঞ্চলের ৮০টি নতুন পাইপের সাহায্যে জল সরবরাহ প্রকল্পের কাজ গ্রহণ করবার জন্য ১ কোটি ৩৭ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এই বরাদ্দের মধ্যে চতুর্থ পরিকল্পনার অসমাপ্ত জল সরবরাহ প্রকল্পের খরচের অঙ্কও ধরা আছে।

পঞ্চম পরিকল্পনাকালে কলকাতা মেট্রোপলিটান জেলা অঞ্চলের বাইরের পৌরসভাগুলির (যেগুলির পাইপের সাহায্যে জল সরবরাহের ব্যবস্থা নেই) ১৬টি জল সরবরাহ প্রকল্পের কার্য গ্রহণ করার প্রস্তাব আছে। তা ছাড়া আছে ঐ জেলার বাইরের পৌরসভাগুলির ২০টি জল সরবরাহ বৃদ্ধির প্রকল্প। পৌরসভা নেই এরূপ শহরাঞ্চলের জন্য ১৪টি প্রকল্পও কার্যে পরিণত করার প্রস্তাব রয়েছে।

চতুর্থ পরিকল্পনার শেষে ১৪টি পৌর জল সরবরাহ অথবা জল সরবরাহ বৃদ্ধির প্রকল্পের কাজ চালু থাকবে। ১৯৭৪-৭৫ সালের বরাদ্দ ৫৭ লক্ষ ১০ হাজার টাকা থেকে এই প্রকল্পের খরচ সংকুলান করা হবে। এগুলো ছাড়া যে সকল প্রকল্প পঞ্চম পরিকল্পনার নেওয়া হয়েছে সেগুলোর কাজও আরম্ভ করা হবে। পৌরসভা নেই এরূপ শহরাঞ্চলের জন্য ৫টি পাইপের সাহায্যে জল সরবরাহ প্রকল্পের কাজও আরম্ভ করা হবে। ৩ কোটি ৫৪ লক্ষ টাকা ব্যয়ে পরিকল্পিত রানীগঞ্জ কয়লা খনি অঞ্চলের জল সরবরাহের প্রকল্পের প্রথম অংশ চালু করা হয়েছে। এই অংশ থেকে ১২টি শহরাঞ্চল, ২১৭টি গ্রাম, ৪৮টি খনি এবং ১৩টি শিল্পাঞ্চল উপকার পাবে। ১৯৭৪-৭৫ সালে এই প্রকল্পের দ্বিতীয় অংশের কাজ আরম্ভ করা হবে। এর আওতায় আসবে ৫টি টাউনশিপ, ১১৩টি গ্রাম এবং ১৪৩টি খনির প্রায় ২ লক্ষ ৮০ হাজার লোক; আর এতে খরচ হবে আনুমানিক ৩ কোটি ৮" লক্ষ টাকা।

১৯৭৪-৭৫ সালে একটি পৌরসভার সোয়েরেজ এবং ড্রেইনেজ প্রকল্পের কাজ গ্রহণ করা হবে।

১৯৭৪-৭৫ সালের বাজেটে বায়ু-দূষিতকরণ নিরোধের জন্য ১ লক্ষ টাকার প্রতীক বরাদ্দ রাখা হয়েছে। স্মরণ থাকতে পারে যে, গত অধিবেশনে এই সভা সংসদকে বায়ু ও জল দূষিতকরণ বন্ধের জন্য আইন করতে অনুরোধ জানিয়ে প্রস্তাব নিয়েছিলেন। কেন্দ্রীয় আইন রচিত হলে তদনুযায়ী প্রয়োজনীয় সংস্থা গঠন করে এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হবে।

**৯। আনুষঙ্গিক কার্যাবলী ঃ**

যে সকল আনুষঙ্গিক চিকিৎসা এবং জনস্বাস্থ্য সংক্রান্ত বিষয়ক ব্যবস্থা রোগ আরোগ্যকর এবং প্রতিষেধক-এর পরিপূরক ব্যবস্থা হিসেবে কাজ করে সেগুলোর [বিস্তৃত বিবরণ আমি এখন সভার সমক্ষে উথ্থাপন করছি।

**১০। শিক্ষা এবং শিক্ষণ ঃ**

**(ক) স্নাতক-পূর্ব এবং স্নাতকোত্তর মেডিক্যাল শিক্ষা ঃ**

স্নাতক-পূর্ব এবং স্নাতকোত্তর মেডিক্যাল শিক্ষার সুযোগ সম্প্রসারিত করা হয়েছে। রাজ্যের পাঁচটি সরকারী মেডিক্যাল কলেজে এম, বি, বি, এস্, কোর্সের জন্য মোট ৬৫৫টি আসন আছে।

রাজ্য সরকারের অর্থে উত্তরবঙ্গ এবং বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অধীন দুটি মেডিক্যাল কলেজ স্থাপিত হয়েছে। এ দুটির প্রত্যেকটিতে ৫০টি করে আসন আছে। উক্ত বিশ্ব-বিদ্যালয় দুটিকে তাদের মেডিক্যাল কলেজ দুটির সংরক্ষণ এবং নির্মাণকার্য ও সাজসরঞ্জামের জন্য প্রচুর অর্থ সাহায্য করা হচ্ছে। এ পর্যন্ত উত্তরবঙ্গ এবং বর্ধমান বিশ্ববিদ্যালয়কে যথাক্রমে ১ কোটি ৮৫ লক্ষ ৭১ হাজার টাকা এবং ৫৫ লক্ষ ২৫ হাজার টাকা ঐ উদ্দেশ্যে অনুদান দেওয়া হয়েছে।

স্নাতকোত্তর শিক্ষার সুযোগ সৃষ্টির উদ্দেশ্যে কলকাতার আই, পি, জি, এম, ই, আর,-এর তিনটি বিভাগ এবং মেডিক্যাল কলেজের একটি বিভাগের উন্নয়ন করা হয়েছে। উন্নততর

মেডিক্যাল শিক্ষা এবং গবেষণার জন্য মেডিক্যাল কলেজের ইনস্টিটিউট অফ অপথাল-মোলজি-এর উন্নয়ন করা হয়েছে। ৪০টি নতুন শয্যাসহ রেটিনা গবেষণা কেন্দ্র চালু করা হয়েছে। বাঙ্গুর ইনস্টিটিউট অফ নিয়োরলজি এর সম্প্রসারণ করা হচ্ছে। ৫০টি শয্যা সংস্থানের জন্য নির্মাণকার্য সমাপ্ত হয়েছে।

এ বছর আমরা মেডিক্যাল শিক্ষার উদ্দেশ্যে ২ কোটি ৪৫ লক্ষ ৯২ হাজার টাকা বরাদ্দ করেছি।

**(খ) দন্ত-বিষয়ক শিক্ষা ঃ**

বি, ডি, এস্, পাঠ্যসূচীর বার্ষিক ছাত্র সংখ্যা ৫০। ডাঃ আর আহমেদ ডেন্টাল কলেজে এম, ডি, এস, কোর্সের ব্যবস্থা করার বিষয়টি সম্বন্ধে কলকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা চলছে।

দন্ত-বিষয়ক শিক্ষা এবং চিকিৎসার জন্য ১৩ লক্ষ ৪২ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।

**(গ) অন্যান্য শিক্ষণসূচী ঃ**

রাজ্যের স্বাস্থ্য বিষয়ক বিভিন্ন দিকের ক্রম-বর্ধমান চাহিদা মেটাবার জন্য মেডিক্যাল অফিসার, নার্স এবং স্বাস্থ্য সহায়ক কর্মীর শিক্ষণের সুযোগ ক্রমশ সম্প্রসারিত করা হচ্ছে। উপযুক্ত শিক্ষাপ্রাপ্ত নার্সিং শিক্ষিকার এবং স্নাতকোত্তর নার্সের অভাব দূর করার জন্য ১৯৭৪-৭৫ সালে কলকাতা বিশ্ববিদ্যালয়ের নার্সিং কোর্সে শিক্ষা দেবার জন্য একটি নার্সিং কলেজ স্থাপনের ব্যবস্থা করা হচ্ছে।

১৯৭৪-৭৫ সালের কর্মসূচী অনুসারে একটি নতুন নার্সেস্ ট্রেনিং সেন্টার (জি, এন, এম, কোর্স) এবং একটি নতুন ফার্মেসী ট্রেনিং স্থাপনের সংস্থান করা হয়েছে।

**১১। অন্যান্য কার্যাবলী ঃ**

**(ক) প্রসূতি-শিশু কল্যান এবং পরিবার পরিকল্পনা ঃ**

**প্রসূতি-শিশু কল্যাণ কেন্দ্র ঃ**

সমগ্র রাজ্যে বর্তমানে ৩৫৭টি প্রসূতি ও শিশু কল্যাণ কেন্দ্র আছে। এছাড়া স্বাস্থ্য কেন্দ্রগুলোতেও প্রসূতি ও শিশু কল্যাণ ব্যবস্থার সুযোগ আছে।

রাজ্যে জনসাধারণের মধ্যে আহার্যের পুষ্টি সম্বন্ধে যাতে জ্ঞান আসে, সেজন্য ব্যবস্থা করা হয়েছে। কেয়ার সংস্থার মাধ্যমে শিশু ও মায়েদের জন্য দুধ ও দুধ-জাতীয় পুষ্টিকর খাদ্য বিতরণ করার ব্যবস্থাও চালু আছে।

**(খ) ভেষজ নিয়ন্ত্রণ আইন প্রকল্প ঃ**

ভেষজ নিয়ন্ত্রণ অধিকার ঔষধ ও প্রসাধন সামগ্রীর উৎপাদনের মান সংরক্ষণ করার এবং নিম্নমানের বা জাল ঔষধের উৎপাদন বা বিক্রয় বন্ধ করার সকল প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। এই অধিকারের নির্দেশে এবং প্রচেষ্টায় রাজ্যের ঔষধ প্রস্তুতকারী সংস্থাগুলির যথেষ্ট উন্নতি সাধন করা হয়েছে এবং তাঁরা অতি প্রয়োজনীয় বহু ঔষধের চাহিদা মেটাতে সমর্থ হয়েছেন। বহু ঔষধ স্থানীয় কাঁচা মাল থেকেই উৎপন্ন করা হচ্ছে।

জেলা সমূহে ভেষজ নিয়ন্ত্রণ সংস্থাকে জোরদার করার উদ্দেশ্যে প্রতি জেলায় ড্রাগ ইনস্পেক্টর নিযুক্ত করা হচ্ছে। পঞ্চম পরিকল্পনাকালে ভেষজ নিয়ন্ত্রণ অধিকারকে সম্প্রসারিত করা হবে এবং রাজ্যে যাতে ১০০ কোটি টাকার ঔষধাদি প্রস্তুত হতে পারে তার কর্মসূচী গ্রহণ করা হবে।

**(গ) আয়ুর্বেদীয় এবং হোমিওপ্যাথিক চিকিৎসা পদ্ধতি ঃ**

**আয়ুর্বেদ ঃ**

কলকাতা বিশ্ববিদ্যালয় স্নাতকোত্তর আয়ুর্বেদ শিক্ষার জন্য আয়ুর্বেদীয় ফ্যাকালটি প্রতিষ্ঠিত করেছেন। এই ফ্যাকালটিতে শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠকে অন্তর্ভুক্ত করা হয়েছে। রাজ্য সরকার যামিনীভূষণ রাষ্ট্রীয় আয়ুর্বেদ শিক্ষায়তনে স্নাতক-পূর্ব আয়ুর্বেদীয় শিক্ষার জন্য এর আসন সংখ্যা ৫০ থেকে বাড়িয়ে ৬৫ করেছেন। ইতিপূর্বে বহু সংখ্যক সরকারী সাহায্যপ্রাপ্ত আয়ুর্বেদীয় চিকিৎসালয় স্থাপিত হয়েছে। অনুরূপ আরও কতকগুলি চিকিৎসালয় স্থাপনের বিষয়টি বিবেচনাধীন রয়েছে।

যামিনীভূষণ রাষ্ট্রীয় আয়ুর্বেদ শিক্ষায়তন ও আরোগ্য নিকেতনের চিকিৎসার সুযোগ সম্প্রসারণ করার উদ্দেশ্যে পঞ্চম পরিকল্পনায় একটি বিরাট গৃহ নির্মাণের প্রকল্প গ্রহণ করা হয়েছে। সরকার ৯০টি আয়ুর্বেদীয় চিকিৎসালয়, ৪০টি সাহায্যপ্রাপ্ত চিকিৎসালয় এবং কল্যাণীর আয়ুর্বেদীয় ফার্ম্মেসীতে প্রস্তুত ঔষধ বিক্রয়ের জন্য প্রতি জেলায় একটি করে মোট ১৬টি বিক্রয় কেন্দ্র স্থাপন করবেন। কলকাতার বিশ্বনাথ আয়ুর্বেদীয় মহা-বিদ্যালয়ে একটি ফার্ম্মেসী ট্রেনিং সেন্টার খোলার প্রস্তাবও রয়েছে।

**হোমিওপ্যাথি ঃ**

গত বছরের মাঝামাঝি পশ্চিমবঙ্গের ৮টি জেলায় ৮টি সরকারী হোমিওপ্যাথি চিকিৎসালয় খোলা হয়। এর মধ্যে ৭টি পল্লী অঞ্চলে। প্রতিটি চিকিৎসালয়ে আছেন একজন হোমিওপ্যাথিক ডাক্তার, একজন হোমিওপ্যাথিক কম্পাউণ্ডার এবং একজন জি, ডি, এ,—ওয়াচম্যান। ১৯৭৪-৭৫ সালে আরও ৮টি জেলায় একটি করে অনুরূপ চিকিৎসালয় স্থাপন করা হবে।

বর্তমানে সরকার বিভিন্ন বেসরকারী প্রতিষ্ঠানে ১২০টি শয্যা সংরক্ষণ করে আসছেন। প্রতিটি শয্যার জন্য দৈনিক ৪ টাকা হারে অনুদান দেওয়া হয়। এছাড়া বেসরকারী হাসপাতাল ও চিকিৎসালয়গুলির জন্যও যথেষ্ট অনুদান প্রতি বছর দেওয়া হয়।

পঞ্চম পরিকল্পনাকালে রাজ্যে একটি সরকারী হোমিওপ্যাথিক কলেজ এবং ১৫০টি গ্রামীণ চিকিৎসালয় স্থাপনের কর্মসূচী আছে।

**১২। পরিবার পরিকল্পনা ঃ**

জনসংখ্যার বৃদ্ধিতে সরকার গভীরভাবে উদ্বিগ্ন। জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে আমাদের কৃষি, শিল্প এবং অন্যান্য দিকের সকল উন্নয়নের সুফল নষ্ট হয়ে যাচ্ছে। যদি জনসংখ্যা বৃদ্ধির হার যথাযথভাবে রোধ না করা যায়, তবে উন্নয়নের ঈপ্সিত সুফল কোন দিনই কাজে আসবে না।

জনসংখ্যা-বৃদ্ধি রোধ করার উদ্দেশ্যে পরিবার কল্যাণ পরিকল্পনার এক সর্বাত্মক প্রকল্প কেন্দ্রীয় সাহায্যে রাজ্যের সর্বত্র—সদর দপ্তর থেকে ব্লক পর্য্যায় পর্যন্ত—চালু করা হয়েছে। এই কর্মসূচী অনুসারে জনসাধারণের কাছে পরিবার পরিকল্পনা সকল সুযোগ-সুবিধে পৌঁছে দেওয়া হচ্ছে।

পরিবার পরিকল্পনার এই সকল কর্মসূচী ত্বরান্বিত করার জন্য এবছরও ভেসেক্টমি ও টিউবেক্টমি অপারেশনের এক ব্যাপক কর্মসূচী জেলায় জেলায় নেওয়া হয়েছে।

মেডিক্যাল টারমিনেশন অফ প্রেগনেন্সি আইন অনুসারে কলকাতার সকল সরকারী হাসপাতালে, দুটি বেসরকারী হাসপাতালে এবং জেলা ও মহকুমা হাসপাতালে গর্ভপাত

করাবার সুযোগ আছে। এবছর রাজ্যে ১০টি পোস্ট-মর্টেম কেন্দ্রের অনুমোদন দেওয়া হয়েছে।

১৩। স্বাস্থ্য-বিষয়ক অর্থ-বরাদ্দ।

১৯৭৩-৭৪ সালে মাথাপিছু স্বাস্থ্যখাতে ব্যয় ছিল ১০ টাকা ২০ পয়সা, ১৯৭৪-৭৫ সালে এটা দাড়াচ্ছে ১৩ টাকা ৩১ পয়সায়। অর্থাৎ মাথাপিছু ৩ টাকা ১১ পয়সা বৃদ্ধি পেয়েছে।

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার শিশু, যুবক, বৃদ্ধ, রুগ্ন বা অক্ষম সকলের কল্যাণের জন্য গভীরভাবে আগ্রহান্বিত। আমাদের দেশের মুনি-ঋষিরা রোগ-জরা ও মৃত্যুর হাত থেকে মানুষকে বাচাবার পথ খুঁজে সাধনা করে গেছেন সারাজীবন।

জরা থেকে মুক্তি আর মানুষকে অমর করার পথের নির্দেশ এখনও পাওয়া যায়নি। কিন্তু আধুনিক বিজ্ঞান অনেক রোগ থেকে মানুষকে বাঁচাবার উপায় দিয়েছে। আসুন, সকলে মিলে রোগ মুক্তির আন্দোলনে সামিল হই। গ্রাম-বাংলার মায়ের মুখে সুন্দর স্বাস্থ্যোজ্জ্বল হাসি—শিশুদের ফুলের মত সুন্দর করে গড়ে তোলা যখন আমাদের স্বপ্ন আর মন্ত্র—আমাদের জয় হবেই।

১৫। এই কথা বলে আমি সভার সমক্ষে ডিমাণ্ড নং ৩৬, "২৮০—মেডিক্যাল" এবং "৪৮০—ক্যাপিট্যাল আউটলে অন্ মেডিক্যাল", ডিমাণ্ড নং ৩৭, "২৮১—ফ্যামিলি প্ল্যানিং" "এবং ৪৮১—ক্যাপিট্যাল আউটলে অন্ ফ্যামিলি প্ল্যানিং" এবং ডিমাণ্ড নং ৩৮, "২৮২—পাবলিক হেলথ, স্যানিটেশন এ্যাণ্ড ওয়াটার সাপ্লাই" এবং "৬৮২—লোনস্ ফর পাবলিক হেলথ, স্যানিটেশন এ্যাণ্ড ওয়াটার সাপ্লাই" খাতে ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য পেশ করছি।

**Demand No. 79**

**Major Head : 523—Capital Outlay on Petroleum Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings)**

**Shri Ajit Kumar Panja** :

Sir,

ON THE RECOMMENDATION OF THE GOVERNOR,

I beg to move that a sum of Rs. 5,35,000 (Rupees five lakhs thirtyefive thousands) be granted for expenditure under Demand No. 79, Major Head : 523—Capital Outlay on Petroleum Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings).

In consideration of the growing importance of drugs, Pharmaceutical and Phytochemical Industries, the Cabinet has decided upon setting up of a Pharmaceutical & Phytochemical Development Corporation as a State Govt. Undertaking. The Corporation will not only encourage and promote the production and development of the manufacture of drug, pharmaceutical cosmetic, aromatic chemicals, essential oil, industrial chemical, basic chemicals used and required for such manufacture but also undertake production of phytochemical products after undertaking plantation of drug-yielding and essential oil plants. It will also assist reconstruction, rehabilitation and expansion of sick pharmaceutical and phytochemical units. The Corporation will have an authorised capital of Rs. 2 crores and for the year 1974-75, a provision of Rs. 5 lakhs has already been made in the budget. Drugs and Pharmaceuticals are a technology oriented industry and it will be necessary for the Corporation to undertake research, investigation and experimental work o. every description in relation to the products to be manufactured by the Corporationf

The provision of Rs. 5 lakhs for 1974-75 will be utilised by the Corporation for plants and schemes for growing essential oil plants like lemon grass, citronella, palmorasa etc. either in Govt. land or in private land. Apart from this the Corporation is likely to undertake certain schemes for manufacture and promotion of production of drugs and pharmaceuticals. The provision will also include besides cultivation cost and extraction of essential oil and administrative expenses, undertaking of survey and investigation for the new plants and schemes regarding pharmaceuticals and other allied products.

The provision of Rs. 35,000 (Rupees thirty-five thousands) only is to meet the cost of acquisition of land for the Fertiliser Factory at Durgapur for promotion of agriculture.

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced to Re. 1.
That the amount of the demand be reduced by Rs. 100.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের স্বাস্থ্য মন্ত্রী অজিতবাবু যে ব্যয় বরাদ্দের দাবী আমাদের সামনে রাখলেন তা গত বছরের বাজেটের তুলনায় এ বছরের বাজেটের অঙ্কটা একটু বেশী হয়েছে। অজিতবাবু যদি বলেন যে এবারে পশ্চিমবঙ্গের জনস্বাস্থ্য খাতে অনেক বেশী টাকা ধরেছি তাহলে নিশ্চয় তিনি ধন্যবাদ পাবার যোগ্য। কিন্তু আমরা একটু লক্ষ্য করে দেখবো সেই টাকা ঠিকমত জনস্বাস্থ্যে খরচ হচ্ছে কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে এই স্বাস্থ্য বিভাগে যে সমস্ত টাকা খরচ হয় তার একটা সামান্যতম অংশ যারা দরিদ্র সীমার নীচে তারা পায়। বেশীর ভাগ টাকা খরচ হয় সহরের জন্য। আমি গ্রাম বাংলার মানুষ সহরের সমস্ত কিছু খুটিনাটি বিষয় বলতে পারবো না। তবে আপনি গ্রামের দিকে তাকালেই দেখতে পাবেন শুধু সেখানে অনেক রকমের গাড়ী রাস্তা দিয়ে যাওয়া আসা করে এবং সেই সঙ্গে স্বাস্থ্য দপ্তরের উপরতলার কিছু লোক যাওয়া আসা করছে। অজিতবাবু ফিরিস্তি দিয়েছেন রুর‍্যাল বেঙ্গলের যাতে ঠিকমত সুচিকিৎসা হয় তার জন্য মাঝে মাঝে স্পেশ্যালিস্ট পাঠাতে হবে। কিন্তু আমরা সেখানে দেখেছি কেবল সেই গাড়ীর ধূলো, এছাড়া আর কিছুই পাই না। গ্রামের অনেক জায়গায় দেখা গেছে একটা এ্যাম্বুলেন্স পর্যন্ত নাই, একটা সামান্য অকসিজেন সিলিন্ডার পর্যন্ত পাওয়া যায় না। আমরা দেখেছি সামান্য ঔষধ এলকালিন মিক্সচার ঐ লাল জল ও সাদা জল তৈরী করার জন্য পটাশ সাইট্রাস বা সোডি সাইট্রাস গ্রামের হেলথ সেন্টারে বরাদ্দ হয় তা এক বছরে মাত্র তিন মাসের মত তাতে চলে।

[1-30—1-40 p.m.]

বার বার ইনডেন্ট দেওয়া সত্বেও, উপর তলায় ইনডেন্ট পাঠানো সত্বেও সে বিষয়ে কিছুই হয়নি। গত বছর মাননীয় অজিত কুমার পাঁজা আমাদের সামনে বক্তব্য রেখেছিলেন যে ঠিকমত যাতে প্রত্যেক জেলায় ওষুধ পাঠানো হয় তারজন্য আমি বিকেন্দ্রীকরণ করে দিচ্ছি। যে সমস্ত ওষুধের রিজার্ভ সেন্টার আছে সেগুলিকে বিকেন্দ্রীকরণ করে দিচ্ছি, যাতে ঠিকমত রোগীদের কাছে ওষুধ গিয়ে পৌঁছায়। কিন্তু আমরা পেলাম কি? কিছু কিছু স্পেশালিস্ট গিয়েছিল দেখলাম। কিন্তু তারা শুধু খানা-পিনা করতে আর কিছু তেলের পয়সা খরচ করতে গিয়েছিলেন। একটা রোগীর এ্যাবডোমেনাল অপারেশন করতে গেলে ন্যূনতম যে জিনিসগুলির থাকা দরকার যেমন একটা অক্সিজেন সিলিন্ডার, সার্জিক্যাল এ্যাপারেটাস ইত্যাদি কিছুই পাওয়া যায় না, উপরন্তু সেই রোগীকে যদি অন্য ডিস্ট্রিক্ট হসপিটালে নিয়ে আসতে হয় বা কলকাতার হসপিটালে যদি নিয়ে আসতে হয় তাহলে তারজন্য যে এ্যাম্বুলেন্স থাকা দরকার তাও আমরা দেখতে পাই না। শুধু তাই নয়, সেই সঙ্গে সঙ্গে দেখা যায় কলকাতার যে সমস্ত স্পেশালাইজড হসপিটাল আছে সেখানে সিট পাওয়া অনেক ভাগ্যের কথা। অজিতবাবুর দপ্তরে আসতে হবে কিম্বা ডাক্তারবাবুকে ব্যক্তিগত ভাবে একটা ভিজিট দেবার ব্যবস্থা করলে তবে সেখানে সিট পাওয়া যায়। জানিনা কলকাতা সহরের কি অবস্থা হয়েছে। মফঃস্বলের গরীব মানুষরা যে কষ্ট, দুর্দশার ভিতর

থাকেন সেই দিকে যদি আজকে দৃষ্টি ফেরানো যেত তাহলে আমি নিশ্চয় এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত বছর সারা বাংলাদেশে ১৯৭৩ সালের ৩১শে ডিসেম্বর থেকে ১৫ই সেপ্টেম্বর পর্যন্ত ১৭ হাজার ৩৯২ জন বসন্ত রোগে আক্রান্ত হয়েছিলেন এবং তার মধ্যে ৪ হাজার ৩৯২ জন মারা গেছেন। অজিতবাবুর যে স্টেট মিনিস্টার আছেন, সেই গোবিন্দবাবুর এলাকাতেই ৪ হাজার ২৯৫ জন আক্রান্ত হয়েছিলেন, তার ভিতর ২ হাজার ১৩৬ জন বসন্ত রোগে মারা গেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যদি অবস্থা হয় তাহলে এই রাজ্য যারা চালাচ্ছেন, সেই সরকারকে আমরা সভ্য সরকার বলতে পারি না এবং সভ্য সরকার বলা আমার পক্ষে অপরাধ হবে। স্যার, আপনি জানেন সভ্যতার পূর্ণ বিকাশ হতে গেলে যে জিনিসগুলি থাকা দরকার—কালকে এই সভায় যেমন ইরিগেসন, সেচ, পাওয়ার ডিপার্টমেন্টের একটা ব্যয় বরাদ্দ ছিল ঠিক তেমনি আজকে স্বাস্থ্য—আমরা ছোটবেলায় পাঠশালায় পড়তাম, আমাদের শিক্ষাবিদরা শিক্ষা দিতেন, স্বাস্থ্যই হচ্ছে মানুষের সম্পদ—আজকে পশ্চিমবাংলার সেই স্বাস্থ্যের দিকে যদি লক্ষ্য করে দেখি তাহলে দেখতে পাব—এটা আমার কথা নয়, ওয়েস্টার্ন স্টেটসের বুরো অব ইন্টেলিজেন্সিয়ায় যে রিপোর্ট বেরিয়েছে তাতে দেখা যাচ্ছে শতকরা প্রায় ২৫ জন ছেলে, স্কুল কলেজের ছাত্র ও যুবক আজকে অপুষ্টিজনিত রোগে আক্রান্ত হয়েছে। বিশ্ববিদ্যালয়ের হেলথ ডিপার্টমেন্ট থেকে পরীক্ষা করে দেখা গেছে বেশীর ভাগই টি, বি, রোগে আক্রান্ত হয়েছে। এই সমস্ত জায়গায় যদি আজকে পুঙ্খানুপুঙ্খরূপে দেখা যায় তাহলে দেখা যাবে গোটা পশ্চিমবাংলার যুবকরা আজকে টি, বি,-তে আক্রান্ত হয়েছে। শুধু তাই নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুর্শিদাবাদ জেলায় যে সমস্ত বিড়ি ওয়ার্কাস আছে, ফারাক্কা, জঙ্গীপুর সাব-ডিভিশনের ভিতর, তাদের শতকরা ৭৫ ভাগই টি, বি,-তে আক্রান্ত হয়েছে। সেই সঙ্গে সঙ্গে কলকাতার বস্তি এলাকার ভিতরও দিন দিন টি, বি, রোগে আক্রান্তের সংখ্যা বেড়ে যাচ্ছে। চিকিৎসার ব্যবস্থা যেটুকু আছে সেটুকুও ঠিকমত লোকে পাচ্ছে কিনা সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। স্যার, আজকে শিশুদের কি দুরবস্থা দেখুন। অল ওভার ইণ্ডিয়ায় সমাজ কল্যাণ পর্ষদের যে কনভেনসান হয়েছিল তাতে তার সহ সভাপতি শ্রীকল্যাণচন্দ্র এক চাঞ্চল্যকর তথ্য রাখেন। সেখানে তিনি বলেন, প্রতি ১০০ জন শিশুর মধ্যে ৭০ জন শিশুর রাত কাটে অনাহারে। তাছাড়া আরো চাঞ্চল্যকর তথ্য যেটা সেটা হচ্ছে, সারা ভারতবর্ষে প্রতি মাসে এক হাজার করে শিশু অন্ধ হয়ে যাচ্ছে ভিটামিনের অভাবে বা অপুষ্টিজনিত রোগে। কাজেই স্যার, টাকা বরাদ্দ করলেই স্বাস্থ্য ফিরে আসবে না, স্বাস্থ্য ফেরাতে গেলে আরো যে যে জিনিস-গুলি করা দরকার সেগুলি করতে হবে। যেমন আমাদের এই আনডেভালপড কানট্রিতে প্যারা মেডিক্যাল সার্ভিসকে যদি জোরদার করা না হয় এবং ঠিকমত বৈজ্ঞানিক প্রথায় যদি পরিচালনা করা না হয় তাহলে স্বাস্থ্য ফিরে আসতে পারে না। তারপর স্যার, স্বাস্থ্যের আর একটি বড় ব্যাপার জল। সেখানে কি অবস্থা দেখুন। পানীয় জল সাধারণ মানুষ যাতে ঠিকমত পায় সেদিকে সরকারের দৃষ্টি অত্যন্ত কম। জলের মাধ্যমে ব্যাসিলারি ডিসেন্ট্রি, টাইফয়েড, বসন্ত ইত্যাদি রোগ ছড়ায় কাজেই সেই জলের দিকে বিশেষ ভাবে দৃষ্টি দেওয়া দরকার কিন্তু গত দু বছরে আমরা দেখেছি এই সরকারের দৃষ্টি সেদিকে কম। স্যার, মফঃস্বলের কথা আর কি বলব, এই বেহালাতেই দেখুননা, কাগজে দেখেছি, সেখানে ১০ লক্ষ টাকা খরচ করে টিউবওয়েল হয়েছিল কিন্তু আজ পর্যন্ত চালু হয়নি, সুতরাং গ্রামের অবস্থা সহজেই অনুমেয়। তাই অজিতবাবুকে বলব, গ্রামে যান সেখানে দেখুন কি অবস্থা। কলকাতায় বসে থাকলেই আর গাড়ী নিয়ে ঘুরলেই হবে না, গ্রামে গ্রামে গিয়ে কাজ করতে হবে। এই প্রসঙ্গে স্যার, অজিতবাবুকে বলি, আপনার মতন লাল টুকটুকে চেহারা যদি পশ্চিমবঙ্গের যুব সম্প্রদায়ের হত তাহলে নিশ্চয় আপনাকে অভিনন্দন জানাতাম কিন্তু তাদের চেহারার কোন পরিবর্তন আপনারা করেননি, করতে পারবেনও না। শপথ বাক্য পাঠ করে যে দায়িত্ব আপনি নিয়েছেন সেই দায়িত্ব পালন করতে গেলে গাড়ীতে গাড়ীতে ঘুরে, দুটো স্পেশালিস্ট গ্রামে পাঠিয়ে দিলে বা দু একটা হাসপাতালে ইলেকট্রিফিকেসান করে দিলেই হবে না আপনাকে সত্যিকারের কাজ করতে হবে। স্যার, অনেক হাসপাতালে দেখেছি, এমন অনেক নির্ভিক ডাক্তারবাবু আছেন যাঁরা লন্ঠনের আলোতে অপারেশান করছেন। তাঁরা সাহসিকতার সঙ্গে পরিশ্রম করে রোগীর

সেবা করে যাচ্ছেন। তাই টেকনোক্র্যাটদের সম্পর্কে আলোচনা কালে যখন অজিতবাবু ডাক্তারদের সম্বন্ধে অভিযোগ করেন এবং ভোলাবাবু যখন বলেন ডাক্তাররা সমাজবিরোধী তখন বলি, দু একজন ডাক্তার নিশ্চয় করাপসানের সঙ্গে জড়িত কিন্তু তারজন্য গোটা ডাক্তার সমাজের উপর কলঙ্ক লেপন করবেন না।

[1-40—1-50 p.m.]

তেমনি অজিতবাবু কিছুদিন আগে আমাদের সামনে বক্তব্য রেখেছিলেন যে, আমরা সমস্ত ডাক্তারকে গ্রামে পাঠাবো। কিন্তু গ্রামে পাঠাতে গেলে যে সমস্ত আনুষাঙ্গীক জিনিসগুলি দরকার যথা—হাসপাতালগুলিতে ঠিকমত ঔষধ যায় এবং সেইসঙ্গে হাসপাতালেতে ঠিকমত যাতে সার্জিক্যাল থেকে আরম্ভ করে সামান্য যে সমস্ত জিনিস আছে সেগুলি ঠিকমত পৌছে দেওয়া। অজিতবাবুকে বলি, তিনি ডাক্তারদের দোষ দেবার আগে কতগুলি জিনিস পৌছে দিয়েছেন। ডাক্তাররা অনেক সময় গেছেন, তারা চান নিশ্চয়ই তারা গ্রামে গিয়ে চিকিৎসা করবেন। আজকে পোষ্ট-গ্র্যাজুয়েট যারা নিতে চান, অজিতবাবু বলেছিলেন, কেউ যদি কোন মফঃস্বলে ডাক্তার ৩ বছর, সাড়ে তিন বছর সার্ভিস দিয়ে থাকেন, আমরা তাদের ফার্ষ্ট প্রায়ওরিটি দেবো পোষ্ট-গ্র্যাজুয়েট ট্রেনিং-এ। অজিতবাবুর প্রশাসনিক ক্ষমতা কতখানি আছে জানিনা, কিন্তু দেখলাম যারা গ্রামে একমাসও যায়নি, ৩ বছরতো দূরের কথা; যারা ৩ মাসও যায়নি, সেই সমস্ত ডাক্তার যারা যাননি দেখা গেছে তাদের ফার্ষ্ট প্রায়ওরিটি দেওয়া হয়েছে পোষ্ট-গ্র্যাজুয়েট ট্রেনিং-এ। কাজেই ডাক্তারদের মনোবল ফিরিয়ে আনতে হবে। বহু ডাক্তার হতাশ হয়েছেন, যে সমস্ত ইয়ং ডাক্তার তারা চান জনকল্যাণ করতে, জনসেবা করতে, সেই সমস্ত ডাক্তারদের ফ্রাসট্রেসানকে কাটিয়ে উঠবার জন্য প্রশাসনকে সুষ্ঠুভাবে পরিচালনা করা দরকার। এটা না করলে দীর্ঘদিন ধরে যে অপ-ব্যবস্থার মধ্য দিয়ে ডাক্তাররা চলে আসছেন এতে তাদের গ্রামে পাঠাতে পারবেন না। তাদের মনোবল থাকা দরকার এবং তাদের মনোবল ফিরিয়ে আনা দরকার। তারা গ্রামের নামে আতঙ্কগ্রস্ত হন। তারা ভাবেন যে, আমরা গ্রামের প্রাইমারী হেলথ সেন্টার-এ প্রাকটিস করতে যাব যদি কোন কঠিন কেস হয় তারজন্য ঠিক ঠিক ভাবে অন্তত তারা সুযোগ সুবিধা পায় সেজন্য সুপিরিয়ার ডাক্তারদের সহযোগীতা থাকা দরকার। অজিতবাবু বলেছিলেন, হ্যা, ডাক্তারদের সহযোগীতা পাঠাবো, কিছু কিছু টিম পাঠাবো। হয়ত করেছেন ২-১টি টিম, তাতে এ্যাফেকটিভ কাজ কিছু পেয়েছেন। শুধু পাঠালে কি হবে? ডাক্তাররা অনেক সময় গেছেন গিয়ে হয়ত ক্লোরোমাইসিটিন ট্যাবলেট-এর ২-১টি পুরিয়া লিখে দিয়েছেন। হাসপাতালে যেখানে সার্জিক্যাল ট্রিটমেন্ট দরকার, যেখানে অপারেশান করা দরকার, এক্ষুনি অপারেশান করতে হবে, সেখানে দেখা গেছে তারা তা পারেন না। অজিতবাবুকে বলি, বাজেটে যে ব্যয় বরাদ্দ রেখেছেন সেই দিকে দৃষ্টি দিন। আজকে পশ্চিমবাংলার কি অবস্থা হয়েছে? ভেজালের আজকে কি চাহিদা? গোটা বাংলাদেশ আজকে ভেজালে ছেয়ে গেছে। কিছুদিন আগে আনন্দবাজারে পার্থ চ্যাটার্জী, তিনি একটা হিসাব আমাদের সামনে রেখেছিলেন। তাতে দেখা গেল গোটা পশ্চিমবাংলায় ভেজালের সংখ্যা বেড়ে গেছে। আর ঐ এজরা ষ্ট্রীট হচ্ছে ভেজালের আড়তখানা। এমনকি ক্লোরোমাইসিটিন-এ পর্যন্ত ভেজাল। আজকে স্যাকারিন থেকে আরম্ভ করে যে দিকে তাকাবেন সবতাতেই ভেজাল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর বিধানসভায় ভেজালের উপর একটা আইন করেছিল এই সরকার এবং আমরা তাকে সমর্থন করেছিলাম। কিন্তু আইনে যে সমস্ত খুটিনাটি দিক আছে তা যদি দেখা যায় তাহলে ভাবতে অবাক লাগে কোন ব্যক্তি যদি খাদ্যে বিষ মিশায় তাহলে তার মৃত্যু ঘোষিত হবে আইনে বিধান আছে। কিন্তু ভেজালকারীরা, যারা ইচ্ছাকৃত ভাবে হাজার হাজার লোককে মেরে ফেলছে তাদের জন্য আইন করা হল ৬ বছর সশ্রম কারাদণ্ড। ভাবতে অবাক লাগে যেখানে ভেজালকারীর বিরুদ্ধে কঠোর হস্তে দমন করা দরকার ছিল আজকে সেইভাবে যদি দৃষ্টি না দেওয়া যায় তাহলে এই যে ব্যাপকভাবে ভেজালে ছেয়ে গেছে গোটা বাংলাদেশে, কি গ্রাম, কি সহরে এ রোধ করা যাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সহরের লোক, আপনি বোঝেন ক্লোরোমাইসিটিন ভায়ল কি? কিন্তু গ্রামের লোক যারা অর্ধশিক্ষিত তারা বুঝতে পারেন

কোনটা ভেজাল আর কোনটা ঠিক। শুধু ক্লোরোমাইসিটিনই নয়, এই যে সালফাডাইওজিন ট্যাবলেট সেটাও দেখা গেছে ভেজাল। আমাকে হাসপাতালের একজন ডাক্তার বলছিলেন যে, তিমিরবাবু কি অবস্থা হয়েছে দেখুন, একটা ফিমেল পেসেন্ট-এর ডেলিভারি অপারেশান হবে, তাকে মরফিয়া দেওয়া দরকার কিন্তু সেটা দিতে গিয়ে দেখা গেছে তাতেও ভেজাল। তারপর দেখা গেল যে রোগী মারা গেল। মফিন পাওয়া গেল না, পেথিডিন নিয়ে আসা হ'ল কিন্তু রোগীকে বাচানো গেল না। গ্রামে চলুন এই রকম কেস আপনাকে ভুরি ভুরি দেখাতে পারি। এই রকম অবস্থা আজকে রুর‍্যাল এলাকায় চলছে সুতরাং সেখানকার মানুষের কোন রোগ হ'লে যে কি অবস্থা হয় সেটা আপনি বুঝতেই পারছেন। এই অবস্থায় আমি অজিতবাবুকে বলি, তিনি এই বিষয়গুলোর প্রতি দৃষ্টি দিন এবং গ্রামবংলার স্বাস্থ্যকে ফিরিয়ে আনার চেষ্টা করুন। অজিতবাবু শুধু কলকাতার হাসপাতাল এবং ডিষ্ট্রিক্ট হাসপাতালগুলোর দিকেই যা একটু দৃষ্টি দিচ্ছেন কিন্তু ব্লকের প্রাইমারী হেলথ সেন্টার বা সাবসিডিয়ারী হেলথ সেন্টারগুলোর যে উন্নতিসাধন দরকার সেদিক দিয়ে তিনি কোন ব্যবস্থা নিচ্ছেন না। ব্লকের প্রাইমারী হেলথ সেন্টারগুলো ডেভলপ না করলে কোন ফল হবে না। আজকে লোকসংখ্যা বৃদ্ধি হয়েছে কিন্তু সেই অনুপাতে এই হেলথ সেন্টারগুলোর ডেভলপমেন্ট হচ্ছে না। আজকে হয়তো সেখানে ডাক্তার থাকে না, হয়তো ডাক্তার থাকলেও নার্স থাকে না, নার্স থাকলেও হয়তো ফোর্থ ক্লাস ষ্টাফ বা ফার্মাসিষ্ট থাকে না অথবা এরা সকলে থাকলে ঔষধ থাকে না এই হচ্ছে সারা পশ্চিমবাংলার হেল্‌থ সেন্টারগুলোর অবস্থা। এই অব্যবস্থার পরিবর্তন জরুরীভাবে প্রয়োজন তা না হলে এই খাতে ব্যয়বরাদ্দ বাড়িয়ে কোন লাভ নেই। আমি আমার কনস্টিটিউয়েন্সি বেলডাঙ্গা ব্লক হসপিটালের কথা বলছি, সেখানে ২২টি সিট আছে সেখানকার কথা বললাম। মাননীয় মন্ত্রিমহাশয় বলেছিলেন যে পাইপ ওয়াটার স্কীম করবেন. কিন্তু কোথায় গেল সেই পাইপ ওয়াটার? আজকে ব্লকওয়ারি হেল্‌থ সেন্টারকে ডেভলপ করতে হবে যেখানে পশ্চিমবঙ্গের সাধারণ গরীব মানুষ ৭০ ভাগ বাস করেন তা না হলে তাদের স্বাস্থ্য টিকবে না। অজিতবাবু কিছুদিন আগে ফিরিস্তি দিলেন যে পাইপ ওয়াটার স্কীম করবেন হেল্‌থ সেন্টারগুলোতে, কিন্তু কোন জায়গায় এই জিনিস আজকে পর্যন্ত গড়ে ওঠেনি। এই বিষয়ে কি পরিকল্পনা হলো, কোথায় পরিকল্পনা হলো, কিছুই আমরা দেখতে পেলাম না। আমরা দেখেছি যে অনেক হেল্‌থ সেন্টার-এ টিউবওয়েল পর্যন্ত নেই। মালদহের কয়েকটা জায়গায় কিছু হেল্‌থ সেন্টার আছে যেগুলো একটু ডিপ জায়গায়, অজিতবাবু বলেছিলেন যে পি, ডবলিউ, ডি,'র সঙ্গে কথা বলে এই হেল্‌থ সেন্টারগুলোতে এ্যাপ্রোচ রোড করে দেবেন কিন্তু আজ পর্যন্ত কোথাও এই জিনিস আমরা দেখতে পেলাম না। আজকে আমরা আপনার কাছে জবাব চাইছি, আজকে গ্রামাঞ্চলের রাস্তাঘাটের এমন অবস্থা যে সেখানে এ্যাম্বুলেন্স পর্যন্ত রোগী নিয়ে যেতে পারে না। আজকে আমরা দেখি বহরমপুর হাসপাতালে কতকগুলো এ্যাম্বুলেন্স আছে, সেইগুলো সব ডিজঅর্ডার হয়ে রয়েছে, যখন এই এ্যাম্বুলেন্সগুলো প্রাইমারী হেল্‌থ সেন্টার থেকে রোগী আনতে যায় গ্রামের রাস্তা দিয়ে তখন দেখা যায় যে সেইগুলোর হয়তো টায়ার বার্ষ্ট হয়ে পড়ে রইলো, কিংবা মেশিনারী পার্টস ডিফেক্ট হয়ে রাস্তায় পড়ে রইলো। সুতরাং এই সমস্ত জায়গাগুলোর দিকে আপনাকে দৃষ্টি দিতে হবে এবং এইগুলো করে যদি আপনার বাজেট বরাদ্দ বাড়ান তাহলে আমাদের সমর্থন পাবেন। তা না হলে শুধু কতকগুলো ডিরেক্টার, ডেপুটি ডিরেক্টারের পদ বাড়িয়ে দিলাম, উচ্চপদস্ত বহু লোককে নিয়োগ করলাম—এর দ্বারা কিন্তু আসল সমস্যার সমাধান হবে না। আপনি কলকাতার হাসপাতালগুলোকে যেমন উন্নতি করানোর চেষ্টা করছেন সঙ্গে সঙ্গে গ্রাম বাংলার হেল্‌থ সেন্টারগুলোর দিকেও নজর দিন যাতে সেইগুলো সুষ্ঠুভাবে চলতে পারে। অজিতবাবু বলেছিলেন যে আমরা কিছু কিছু জায়গায় ব্লাড ব্যাঙ্ক করবো, কিন্তু কটা ব্লাড ব্যাঙ্ক হয়েছে? হার্ট ডিজিজ যে ভাবে হচ্ছে, সেই হার্ট ডিজিজ সম্পর্কে কটা জায়গায় ট্রিটমেন্ট হচ্ছে?

[1-50—2-00 p.m.]

অনেক হাসপাতালে দেখা যায় যে এক্স-রে মেশিন আছে কিন্তু মেশিনারী পার্টস ডিফেকটিভ হয়ে দীর্ঘ দিন ধরে পড়ে আছে। আমরা দেখেছিলাম সলট লেকে একটা এক্স-রে মেশিন

বসানো হয়েছিল আপনাদের কংগ্রেস অধিবেশনের সময়, তার পর থেকে দীর্ঘ দিন সেটা অকেজো হয়ে বসে আছে। এক্স-রে ডিপার্টমেন্ট থেকে বলছে যে টেকনিক্যাল ডিফেক্টের জন্য এই মেশিনগুলি পড়ে আছে, কোন কাজ হচ্ছে না। এই সঙ্গে আমি অজিতবাবুকে বলছি যে টিবারকুলোসিস যেভাবে গ্রামে বেড়ে চলেছে, সেটা আজকে খুবই আশাঙ্কার বিষয়। আমি দেখেছি আমাদের বেলডাঙ্গা প্রাইমারী হেল্থ সেন্টারে লাইনের পর লাইন দিয়ে দিনে ২০০-২৫০ টিবারকুলোসিস পেসেন্ট দাঁড়িয়ে আছে। একজন মাত্র ফার্মাসিস্ট আছেন, তিনিই আবার কমপাউনডার তিনি ঐ একটি করে ইনজেকশন দিচ্ছেন প্রতিটির জন্য ১০ মিনিট করে তার সময় লাগছে। ২৫০ পেসেন্ট রোদ, বৃষ্টি অগ্রাহ্য এবং সহ্য করে লাইন দিয়ে দাঁড়িয়ে আছে। অনেক জায়গায় দেখা গিয়েছে হেল্থ সেন্টারের কোন ফেনসিং নেই, যার ফলে চুরি ডাকাতি নানা রকম লেগেই আছে। কিছু দিন আগে আনন্দবাজারে বেরিয়েছে মালদহের নার্সরা অভিযোগ করেছেন যে কিছু গুণ্ডাশ্রেণীর লোক নার্সদের ভয় দেখাচ্ছে, নানা রকম অশ্রাব্য গালিগালাজ করছে, আজকে এই সমস্ত অবস্থায় নার্সরা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছেন এবং এর ফলে ডাক্তাররা যেতে চাইবেন না। আজকে যারা পেরা-মেডিকেল ষ্টাফ আছেন তাদের অবস্থা কি হচ্ছে, জানি না আপনি কি রকম রাজনীতি করেন, কিছু দিন আগে রাইটার্স বিল্ডিং থেকে এই রকম ৬০ জন ষ্টাফকে কোন কারণ না দেখিয়ে হঠাৎ বদলি করে দিলেন। হঠাৎ এই ভাবে তাদের ট্রানসফার করাতে তাদের অনেক রকমের অসুবিধা দেখা দিতে পারে, তাদের ছেলেমেয়েবের লেখাপড়া ইত্যাদির অসুবিধা আছে। আপনাকে যদি হঠাৎ এরকম ট্রানসফার করে দেওয়া হয় তাহলে আপনার ছেলে মেয়েদের লেখাপড়ার আপনি কি ব্যবস্থা করবেন, তাদের শিক্ষা ক্ষতিগ্রস্ত হবে না কি? আপনি ট্রানসর্ফার নিশ্চয়ই করবেন, কিন্তু সেটা মানবিকতাবোধ নিয়ে করবেন এবং সুষ্ঠু ব্যবস্থার মাধ্যমে করবেন এবং এই দিকে দৃষ্টি রাখা দরকার। পেরা-মেডিকেল ষ্টাফ যারা আছেন, যারা এই ডিপার্টমেন্টকে বাঁচিয়ে রাখেন তাদের দিকটারও একটু বিচার বিবেচনা করে দেখবেন মানবিকতার দিক দিয়ে, শুধু রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে কিছু করবেন না। দেখা গিয়েছে যে আপনার ডিপার্টমেন্টে অনেক আবেদন করা সত্বেও এরা আজ পর্যন্ত কোন সুষ্ঠু মীমাংসা আপনার কাছ থেকে পায়নি। সেই দিক থেকে বিচার বিবেচনা করে বলছি যে শুধু বাজেট বরাদ্দ রাখবেন আর আমরা আপনাকে সমর্থন করে যাব এটা হতে পারে না। আজকে ডাক্তারদের গ্রামে যাওয়া দরকার এট আমরা বিশ্বাস করি। কিন্তু আপনি যে সমস্ত কথা রেখেছিলেন ডাক্তারদের গ্রামে যাওয়ার ব্যাপারে সেখানে আপনি বলেছিলেন যে যারা গ্রামে গিয়ে তিন বছর সার্ভিস দেবেন তাদের পোষ্ট-গ্রাজুয়েটে ফাষ্ট প্রায়রিটি দেবেন। কিন্তু বাস্তবে কি দেখা গিয়েছে, না, যারা তিন বছর দূরের কথা, তিন মাস, তিন দিন, তিন মিনিটের জন্যও গ্রামে মাননি তাদের আপনি পোষ্ট-গ্রাজুয়েটে ঢুকিয়ে দিয়েছেন। আপনি আজকে ক্ষমতা পেয়েছেন বলেই যে ক্ষমতার অপব্যবহার করবেন তা হতে পারে না ওষুধপত্রের ব্যাপারে আপনি বললেন যে গ্রামে আমরা ওষুধপত্র ঠিকমত পাঠাবো। কিন্তু আমি ব্যক্তিগতভাবে জানি আমাদের বেলডাঙা হেল্থ সেন্টারের ব্যাপারে বার বার আপনার দৃষ্টি আকর্ষণ করা সত্বেও, আপনার বিভাগের ডিরেক্টরের দৃষ্টি আকর্ষণ করা সত্বেও আজ পর্যন্ত ঠিকমত সেখানে ওষুধপত্র যায়নি। আমি বলছি টিটেনাস যেটা প্রাইমার ডোস সেটা ৩ মাসে একটাও যায় না এবং যাও যায় তাও ঐ তিরঙ্গা ঝাণ্ডার লোকেদের জন্য ব্যবহার করা হয় গরীব মানুষের জন্য ব্যবহার করা হয় না। এন্টি-টিটেনাস সিরাম যায় না। বিছানার তো কথাই নেই। এ বিষয়ে যে কি অবস্থা হচ্ছে তা সকলেই জানেন। দীর্ঘদিন ধরে হেল্থ সেন্টার যারা পরিচালনা করছেন তাদের জিজ্ঞাসা করলেই তারা বলেন যে রিটায়ারমেন্ট-এর পর আমাদের খাটোয়ামেন্ট হবে। এটা কি জিজ্ঞাসা করায় তারা বললেন খাটিয়ায় উঠবার আগে যদি কিছু হয়। এই কথা বলে আমার কাটমোশান মুভ করে আমি শেষ করছি।

2-00—2-10 p.m.]

**Shri Satya Ghosal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কিছু বলার আগে মার্জনা চেয়ে নিচ্ছি। কারণ একথা ঠিক যে রাধে সে চুলও বাধে। কিন্তু সাফল্যের স্বার্থে চুল বাধা নেই, শুধু রাধা। কারণ নিরন্তরভাবে এক মনস না হতে পারলে সাফল্য আসে না। যেমন তরণী যাত্রায় শ্রীকৃষ্ণ গোপীনীদের জিজ্ঞাসা করেছিলেন তোমাদের কয় মন। তাদের কেউ বলেছেন ১½মণ, কেউ বলেছেন ২ মণ, কেউ বলেছেন ৩ মণ। কারণ তারা ভাবছেন যার যত ওজন বেশী হবে তার তত বেশী ভালভাসা। কিন্তু শ্রীরাধা বললেন আমার এক মন আমি এক মন দিয়ে তোমায় দেখি, তোমার কথা ভাবি। এরপর শ্রীকৃষ্ণ বললেন এক মনেই হবে। নিরন্তে এক মন না থাকলে কোন কাজ হয় না। নিরন্ত এক মন সাফল্যের স্বার্থে যেমন সত্যি তেমনি আবার যে রাধে সে চুলও বাধে। সেজন্যই আজকে বৃত্তির সঙ্গে মানসিকতায় ঝগড়া বেঁধে যায়। আমি যেমন উইনস্টোন চারচিলকে ক্ষমা করতে পারি সাম্রাজ্যবাদ হওয়া সত্বেও কিন্তু নোবেল প্রাইজ পাওয়ায় পর যখন তিনি কবি সেজে গেলেন তখন তাকে ক্ষমা করা মুস্কিল। কারণ সাহিত্য তাতে উপকৃত হয় না, যুদ্ধবিগ্রহ ক্ষতিগ্রস্ত হয়। সেই রকম যার যা বৃত্তি সে যদি তার বাহিরে চলে যায় তাহলে বৃত্তি ক্ষতিগ্রস্থ হয় এবং তাতে দেশ উপকৃত হয় না। কারণ দেশকে স যা দিতে পারে তা দেয় না। সেজন্য আমি ভরসা করে উঠছিলাম কিন্তু অজিতবাবুর জন্য ভরসা করে উঠেছি। অর্থাৎ তিনি যদি মন্ত্রী হতে পারেন তাহলে আমি কেন স্বাস্থ্য সম্বন্ধে বলতে পারব না। যদি আমি স্বাস্থ্য খারাপ করে রেখেছি তবুও আপনার মাধ্যমে বলছি ভারতচন্দ্র যেমন বলেছিলেন "যার কর্ম তারি সাজে, অপরের লাঠি বাজে" সেই-ভাবেই বলব লাঠি যদি বাজে এবং না যদি সাজে তাহলে এখানে যারা চিকিৎসক সভ্য তাদের কাছ থেকে আপনার মাধ্যমে ক্ষমা চেয়ে নিচ্ছি এই অনধিকা চর্চার করার জন্য। এটা আমার ভূমিকা হল যেমন চিঠির পুনশ্চঃ থাকে, জানোয়ারের যেমন লেজ, বক্তৃতারও সরকম ভূমিকা আছে। অতএব আপনি এটুকুন বাদ দিয়ে নিয়ে আমাকে একটু সময় দবেন। আমি যেটা বলতে চাই সেটা হল অজিতবাবুর বাজেট বক্তৃতা পড়তে আমার একটু বিপদ হল। জানি না এসব বিষয়ে আমার জ্ঞান কম হয়ত আছে। সেখানে পাতা খুলে ডিমাণ্ড এবং গ্রান্ট এক্সপেনডিচার যেমন পেরিয়েছি অমনি হোচট খেলাম এ-এ্যালোপ্যাথী পড়েই। আমি অমনি থেমে গেলাম এ-এ্যালোপ্যাথী মানে কি। তাহলে এ্যালোপ্যাথী একটা ব্যাপার ওষুধগুলি একটা নাম। ডাঃ স্যামুয়েল হ্যানিমেনের যারা ফলোয়ার, যারা বিশ্বাস করেন সিমিলিয়া সিমিলিবাস কিউরেনটারে, তারা বিপরীত মতাবলম্বী দেশে এ্যালোপ্যাথী বলেন। হঠাৎ অজিতবাবুর হেল্থ বাজেটে এ নাম কেন হয়ে গেল এ্যালোপ্যাথী এটা সায়েন্টিকিক সিস্টেম অব মেডিসিন হল না। তারপর অবশ্য রয়েছে ডি, আদার সিসটেম অব মেডিসিন, সেখানে রয়েছে আয়ুর্বেদিক, সেখানে রয়েছে হোমিওপ্যাথী। এ্যালোপ্যাথী বাই ইটসেল্ফ আপনাতে আপনি বিকাশী, সেটা একটা প্যাথী, স কিন্তু একটা সিসটেম অব মেডিসিন নয়, সায়েন্টিফিক তো নয়ই, মডার্ণও নয়। তখন আমি বুঝতে পারলাম এবার হয়েছে। যেমন বঙ্কিমবাবু বলেছেন বুঝি অকস্মাৎ আমার দিব্য দৃষ্টি খুলিয়া গেল তেমনি অকস্মাৎ আমার দিব্য দৃষ্টি খুলিয়া গেল অর্থাৎ যার কর্ম তারে সাজে অর্থাৎ যাঁরা এটা করেছেন তাঁরা বোধ করি চিকিৎসক নন এবং তা না হওয়ার ফলে এই ব্যাপারটা ঘটতে পারে। এটা ধরতে না পারার ফলে বিসমিল্লায় গলদ থেকে গেছে এবং ধরতে না পারার ফলে সবটা মিলিয়ে আরম্ভ দিয়ে এমন একটা ব্যাপার ঘটে গেছে যাতে করে এই প্রশ্নটা জোর করে উঠে চলে এসেছে যার কর্ম তারে সাজে, টেকনোক্রাট বা কি ঐ বিরোধটা উঠে এসেছে। প্রশ্নটা এই নয় যে কে বড় কে ছোট, সেটা আমি জানি না, আমার জ্ঞান কম, কিন্তু এখান থেকেই ব্যাপারটা উঠে দাঁড়িয়েছে। তাহলে এই রকম কেন তৈরি হল, ভুল কেন গেল—এই ভুলই হয়। আমি যে এখানে বলতে উঠেছি আমারও এই রকম ভুল হওয়া স্বাভাবিক। তবুও আমি বলতে উঠেছি এই জন্য যে এরা তো শুধু রোগী নয়, স্বাস্থ্য দপ্তরও রোগী, অনেকখানি জায়গা জুড়ে সাড়ে চার কোটি লোকের ভার যাদের উপর থাকে। তারাই হল সাফারিং হিউম্যানিটি

আমাদের দেশে, তারা হল আমাদের দেশের পীড়িত মানবতা। সুতরাং আমার কানে বাজে সেই কথা যে কথা শোনিয়াকে বলেছিলেন রাস্কোলিকভ—

I do not bow to you personally but to the personality embodied in you person

সেই যে আহত পীড়িত মানবতা যা এদের মাঝখানে দিনরাত কাঁদে তাদের জন্য আমি এখানে দাঁড়িয়েছি এবং তাদের কথা সহানুভূতির সঙ্গে বিবেচনা করার জন্য অজিতবাবুর কাছে কয়েকটি প্রস্তাব রাখছি এবং আমি ভরসা করি তিনি সুবিবেচনা করবেন। যেমন ধরুন অনধিকারের যে কথা আমি বলছিলাম সেই অনধিকার তো কিছু ঘটেছে। আমি যেকথা বলছিলাম উপস্থাপন করবার ক্ষেত্রেই যে গলদ আমি দেখতে পেয়েছি এ্যালোপ্যাথী উনি অবশ্য সে সম্বন্ধে জবাবে বলবেন কিন্তু কি বলতে পারেন তা বলার তো আমার অধিকার নেই। আমি যেটা ওঁকে ভাবতে বলছি যে কি উনি করেছেন। আমি এমন কথা বলব না যে উনি কিছু করেননি। এই জাতীয় সমালোচনা করার আমার দরকার নেই। কারণ, আমি তো জানি উনি অনেক কিছু করবার চেষ্টা করছেন। টাকাকড়ি অনেক বাড়িয়েছেন খরচ করার জন্য এসব ঠিক কিন্তু এই সঙ্গে সঙ্গে এও বুঝি স্বাস্থ্য দপ্তর, অসুস্থ লোকের ব্যাপারটা এমন একটা জিনিস যে এটাকে শুধু বিচ্ছিন্নভাবে আলাদা করে এই রকমভাবে দেখাই যায় না। এটাকে যদি দেখতে হয় তাহলে সামগ্রিকভাবো দেখতে হয়। এতে সোসিও-ইকনমিকের দিকও আছে। কারণ, যতদিন আমাদের দেশের লোক পুষ্টিহীনতায় ভুগবে, যতদিন আমাদের দেশের লোকেরা দারিদ্র্যে ভুগবে, যতদিন আমাদের দেশের লোকেরা কনজেস্টেড এলাকায় খারাপভাবে বাস করবে, বস্তির জীবন যতদিন আমাদের থাকবে, যাদের কথা বলে ভোলাবাবু আত্মপ্রসাদ লাভ করেছেন যে কুকুরের সঙ্গে কাড়াকাড়ি করে যারা ভাত খায় তাদের বেদনার কথা আমরা জানি, যতদিন মানুষ এই কুকুরের সঙ্গে কাড়াকাড়ি করে ভাত খেতে বাধ্য হবে এবং যতদিন পর্যন্ত তাদের বুকের পাঁজরে শ্মশানের চিতা জ্বলবে, অন্নের দেবতা পুড়ে পুড়ে যাবে ততদিন যত চিকিৎসা করি না কেন, স্বাস্থ্য খাতে যতই ব্যয়বরাদ্দ করি না কেন ততদিন অসুস্থ এবং রোগী বারে বারে ফিরে আসবে। কিন্তু তাই বলে তো চুপ করে বসে থাকা যায় না। তাই বলে আমি একথা বলতে পারি না যে স্বাস্থ্য খাতে রোগ ফিরে ফিরে আসবে, অতএব কিছু করার দরকার নেই চুপচাপ বসে থাক, একদিন সামাজিক বিপ্লব হয়ে গেলে তারপর মানুষের স্বাস্থ্য ভাল করতে নামা যাবে। এই রকম কথা বলা যায় না। সুতরাং তারজন্য কিছু একটা করতে হয় এবং সেজন্য ব্যয়বরাদ্দও করতে হয়, এটার বিচারও আমরা করি। কিন্তু এটাও অজিতবাবুকে ভাবতে বলি সমগ্রটাকে না দেখে অংশটা দেখলে হয় না। শুধু হেল্‌থ সেন্টার বাড়ালে, টাকা বাড়ালে, ইলেকট্রিফিকেসান করলে, শুধু কলকাতায় কিছু কিছু ব্যবস্থা নিলে বা গ্রামে কিছু ব্যবস্থা নিলে তাতে হয় না। কারণ, প্রশ্নটা অন্য রকম। পা ছাড়া না হলে নাচ হয় না, কিন্তু তাই বলে দৃষ্টি যদি শুধু পা ফেলাতেই আটকে থাকে তাহলে নাচ দেখা আর সম্ভব হয় না। কিন্তু ঐ ছন্দিত পদপাদ্য নাচ দেখতে হবে। গাছ আর অরণ্য, গাছ মিলিয়েই অরণ্য হয়। কিন্তু আমি যদি বলি শুধু গাছের দিকে চেয়ে থাকব চোখ খাড়া করে তাহলে অরণ্য আড়ালে থাকবে; আর যদি বলি অরণ্য দেখব তাহলে গাছ দেখা হবে না। সুতরাং দুটাকে মেলাতে হয় এবং এবং সেই মেলান সেই বলেই আমার মনে হয়। মেলান সেই কেন বলছি। উনি যেটা করেছেন সেটা কি—উনি ব্যয় বরাদ্দ বৃদ্ধির কথা বলেছেন, কত বেশী জিনিসপত্রের দাম বেড়ে সেই টাকার কি হয়েছে সেই আলোচনায় আমি যেতে চাই না। আমি বলছি এটা ঠিক, কিন্তু এর আর একটা দিক কি তিনি ভেবে দেখেছেন? হেল্‌থ সেন্টার সম্বন্ধে বিধানসভায় কথা হয়েছে এবং তিমিরবাবু বলেছেন হেল্‌থ সেন্টারে ঔষধ পাওয়া যায় না। একথা বললে অজিতবাবু হয়ত বলবেন আমি অনেক ক্ষেত্রে ব্যবস্থা করেছি। আমি জানি তাঁর সদিচ্ছা আছে, তিনি ব্যবস্থা করেছেন। উনি অনেক সময়েই বলেন হাসপাতালে ঔষধ নেই সেটা আমাকে বলুন, স্পেসিফিক কেস দিন আমি ঔষধ পাঠিয়ে দেব। উনি হয়ত পাঠিয়ে দিলেন কিন্তু সমস্যা হল ঔষধ নেই। আমার বক্তব্য হল যিনি বলতে পারবেন তিনি ঔষধ পাবেন এবং যিনি বলতে পারবেন না তিনি ঔষধ

পাবেন না এটা তো হয় না। সকলকেই ঔষধ দিতে হবে। গ্রামে অনেক সময় দেখেছি ডাক্তার আছে, কিন্তু ঔষধ নেই। শহরে কি আছে আমি জানি না, তবে শহরের ব্যাপারেও আমার সন্দেহ আছে। মফঃস্বল শহরে কি রকম ঔষধ দেওয়া হয় সেটা আমি জানি। আমার বক্তব্য হচ্ছে বললে পর উনি ঔষধ পাঠাবেন এটা কি একটা প্রবলেমের সলিউসন। বললে পর উনি যদি পাঠিয়ে দেন তাহলে দাঁড়াল এই যে, যে বলতে পারবে তার কাছে যাবে এবং যে বলতে পারবে না তার কাছে যাবে না। এটা কি সমস্যার সমাধান? ঔষধ যাতে যায় তারজন্য সেন্ট্রাল মেডিকেল স্টোর আছে। কিন্তু প্রশ্ন হল এটা কি একটা জায়গায় থাকবে, না একে সর্বত্র ছড়িয়ে দেব। অর্থাৎ আপনি মহকুমায় স্টোর করবেন কিনা, একে ডিসেন্ট্রালাইজ করবেন কিনা সেটা বলুন এই জিনিস না করতে পারলে ঔষধ দিতে পারবেন কিনা সে প্রশ্ন আমাদের মনে আছে কাজেই অজিতবাবুকে বলতে হবে, জবাব দিতে হবে এটা তিনি করবেন কিনা। আমি আগেই বলেছি এটাকে বিচ্ছিন্ন করে দেখলে চলবে না। সমস্যাকে দেখতে হলে দেখতে হবে পুরো। এ্যাডমিনিষ্ট্রেসনকে এবং সেটা যদি দেখতে চান তাহলে দেখতে হবে ফ্রম প্ল্যানিং টু একজিকিউসন। এখানে অজিতবাবু হয়ত একটা পলিসি করেছেন বা ক্যাবিনেট একটা পলিসি করেছেন কিন্তু আমাদের দেখতে হবে ফ্রম প্ল্যানিং টু একজিকিউসন সব এক জায়গায় এক কেন্দ্রাভিমুখী হচ্ছে কিনা। এটা যদি না হয় তাহলে ডেভলপমেন্ট হবে না, আর যদিও বা হয় সেটা লোপসাইডেড ডেভলপমেন্ট হবে---কোথাও হবে, কোথাও হবে না। আপনি হয়ত হেল্থ সেন্টার কয়েকটা বাড়ালেন, কিন্তু হেল্থ সেন্টারে কি রোগের চিকিৎসা হয়? আমি বলব না। ঔষধ, ডাক্তার, সরঞ্জাম, মানুষ এইসব থাকলে তবেই চিকিৎসা হয়। হেল্থ সেন্টার সম্বন্ধে গ্রামের লোকেরা কি বলে জানেন? হেল্থ সেন্টার হচ্ছে এমন একটা জায়গা যখানে গেলে রোগ সারে না, হেল্থ সেন্টার হচ্ছে এমন একটা জায়গা যেখানে রাস্তার অভাবে লোকেরা গিয়ে পৌঁছাতে পারে না, হেল্থ সেন্টার হচ্ছে এমন একটা জায়গা যেখানে ডাক্তার নেই, হেল্থ সেন্টার হচ্ছে এমন একটা জায়গা যেখানে ঔষধ নেই, হেল্থ সেন্টার হচ্ছে এমন একটা জায়গা যেখানে ডাক্তার আছে ঔষধ নেই অথবা ঔষধ আছে ডাক্তার নেই, হেল্থ সেন্টার হচ্ছে এমন একটা জায়গা যেখানে মানুষ সময়মত গিয়ে ঔষধ আনতে পারে না। ঔষধ নেবার নিয়ম করেছেন সকাল ৮টা থেকে বেলা ১১টা। সেখানে ১২টায় যাবার উপায় নেই বা সকাল সাড়ে সাতটায় গিয়ে ঔষধ পাবার ব্যবস্থা নেই। আপনারা ব্লকে যে সমস্ত হেল্থ সেন্টার করেছেন তাতে ১২-১৪ মাইল দূর থেকে খাল, নদী, নালা পেরিয়ে একটা লোক হেটে এসে যখন হেল্থ সেন্টারে পৌঁছাবে তখন দেখা যাবে ১১টা পার হয়ে গেছে সুতরাং সে আর ঔষধ পাবে না। তাকে যদি ঔষধ পেতে হয় তাহলে আগের দিন রাত থাকতে বাড়ী থেকে বেরুতে হবে এবং তবে যদি সে এসে ঔষধ পায়। আমি বলি এটা কি পরিবর্তন করতে পারেন না? এটা কি ১০টা---৪টা করা যায় না, ১১টা---৪টা করা যায় না? যুক্তফ্রন্টের সময় ননীবাবু একবার বলেছিলেন সন্ধ্যাবেলা করা যায় না? সে তো আরও ভয়ংকর ব্যাপার। গ্রামের লোক সন্ধ্যাবেলা ১২ মাইল দূর থেকে হেটে এসে ঔষধ নেবে এটা হতে পারে না। কাজেই আমি বলছি এটা একবার ভেবে দেখুন ১০টা---৪টা করতে পারেন কিনা। এটা যদি না করেন তাহলে লোকেরা কি করে ঔষধ পাবে সেটা তো আমি বুঝতে পারছি না। তারপর, কি ঔষধ পাওয়া যায় সেটা আমি আগের বারেও বলেছিলাম। আমার এসব কথা শুনলে অজিতবাবু হয়ত বলবেন এটা সত্যবাবুর বক্তৃতার একটা টোন। আমার বক্তৃতার জন্য কোন টোন দরকার হয় না, আমি যা ভাবি তাই বলি। আমরা জেলখানায় থাকার সময় যে গানটা গাইতাম সেটা আপনাদের শোনাচ্ছি---

> "সিংকোনা, কুইনাইন, হজমি, স্যালাইন, অ্যালবা, আয়োডিন
> আমাদের রোগ ভাল করিবারে ইহারাই সমীচীন।
> জ্বর যদি হয় দেয় কুইনাইন, পেটের অসুখেও তাই
> মাথা যদি ধরে আয়োডিনে সারে জেল ডাক্তারিতে পাই"।

এর বাইরে আর কোন ঔষধ দেওয়া হয় না। সিংকোনা, কুইনাইন, হজমি, স্যালাইন, অ্যালবা, আয়োডিন প্রেসক্রিপসনে লেখা হয়, কিন্তু সেই এ্যালকালি মিক্‌চারে সোডিবাইকার্ব

আছে কিনা আমার জানা নেই। আমি যতদূর জানি নেই। এতে আমরা ভাল হই ব না হই ঔষধ ঐ একই। যাহোক, এখন আমার বক্তব্য হচ্ছে এ্যাডমিনিষ্ট্রেসনের ব্যাপারে ওঁর পলিসি কি হবে সেটা উনি ঠিক করেছেন কিনা, না, শুধু হেল্থ সেন্টার করে সেন্ট্রাল মেডিকেল স্টোর রেখে ওঁনাকে খবর দিলে উনি গাড়ী করে ঔষধ পৌঁছে দেবেন এবং এতেই সমস্যার সমাধান হবে এটা ঠিক করেছেন?

[2-10—2-20 p.m.]

এই প্রসঙ্গে আরেকটা কথা বলি, তা হচ্ছে বেডের কথা। এখন অজিতবাবুর অঙ্কশাস্ত্রে বিশেষ বুৎপত্তি আছে---এখন অঙ্ক খুবই ভাল জিনিস, তিনি একটা হিসাব দিয়েছেন, মুদালিয়ার কমিশন বলেছেন হাজারে একটা বেড থাকলেই হবে। অজিতবাবু প্রায় ধরেই ফেলেছেন ০·০৯২ অর্থাৎ আমি ধরছি ০·০৮২, এমন কিছু ব্যাপার নয়---এ যদি হয় আমাদের সাড়ে চার কোটি লোক আছে---আবার হিসেব করতে ভয় লাগে হিসাব করলে অজিতবাবু যোগ বিয়োগ গুণ ভাগ দিয়ে---যেমন তিনি ইলাদিকে শিখিয়েছেন---আমি আবার যোগ বিয়োগ গুণ ভাগে পণ্ডিত লোক নই, যাই হউক সাড়ে চার কোটি লোক যদি ধরে নিই---যোগ বিয়োগ গুণ ভাগ করে দাঁড়াবে ৩৬ হাজার, অবশ্য আমি একটু ভুল রেখে গেলাম লোকসংখ্যা আমাদের দেশে চার কোটি ৪৫ লক্ষ---অজিতবাবু তার জবাবী ভাষণে যখন সুযোগ পাবেন তখন যদি ৪ কোটি ৫০ লক্ষ ধরে হিসেব করেন এবং যোগ বিয়োগ গুণ ভাগ দিয়ে প্রমাণ করবেন সেই ভরসা আমি রাখি---সেই ভুলটা আমি সংশোধন করে নিলাম কিন্তু মোটামুটি ৩৬ হাজার বেড লাগবে। এখন এই যদি বেড লাগে এটা হয়ে যাবে যদিও এর মধ্যে একটা ফাঁক আছে ট্যানটেলাস কাপের মত, কারণ যখন এই বেড ৫ বছর ধরে হবে তখন আবার বেডের চাহিদা বাড়বে, তখনও বেডের অভাব থাকবে, তারজন্য অসুবিধা নেই কেননা যখন ধরতে যাব তখন আবার একটু সরে সরে যাবে অপসৃয়মান কিন্তু তার চেয়ে বড় কথা হচ্ছে এই বেড করলেই বা কি হবে---এই বেড মানে কি? এই বেড মানে কি বেড, ফিজিক্যাল এক্সপ্যানসন? এই বেড মানে আগে কত বর্গফুট জুড়ে একটা জায়গা ছিল, এখন কত বর্গফুট জুড়ে একটা জায়গা আছে সেটা অজিতবাবুকে বলতে হবে কেননা তা না হলে বেড বললে কিছু বোঝা যাবে না। বেড সম্পর্কে আমার মর্মান্তিক অভিজ্ঞতা আছে স্যার, যেমন বেড কি রকম হয়। বেড হয় বিছানা থাকে, আবার হাসপাতালের বেড হয় উপরে বিছানা নীচে বিছানা থাকে। আমি একবার শিবপুরে এক ভদ্রলোকের বাড়ীতে বেড়াতে গিয়েছিলাম, সেখানে দেখলাম দুইজন খাটে তার তলায় বিছানা আছে এবং খাটের উপরে মাথা করে সেখানে দুজন আছে। এই রকম বেড হয়। আমি অবশ্য হাসপাতালে যাই না, আমি আগেই বলেছি স্যার, এবং আমি পারতপক্ষে চিকিৎসকের কাছে যাই না, ঐ ব্যাপারে আমার আতংক আছে কিন্তু আমাকে একবার যেতে হয়েছিল দুর্ভাগ্যক্রমে মহালয়ার দিনে বীরেন ভদ্র-এর চণ্ডী শুনে যাহোক ধাতস্থ হয়েছি এমন সময় খোঁজ পেলাম আমাদের প্রাইমারী হেল্থ সেন্টারের ডাক্তার একজন হেড ইনজুরির রোগীকে মেদিনীপুরে পাঠিয়ে দিয়েছেন এবং মেদিনীপুরে পাঠিয়ে দিয়েছেন শুনে একটু আতংকিত হলাম। এখানকার ডাক্তারদের চেষ্টাচরিত্র করে হয়ত কিছু বলতে পারতাম কিন্তু মেদিনীপুরে চলে গেছে কি বলতে কি হবে। পরের দিন গেলাম, যেয়ে দেখলাম, সত্য দেখলাম স্যার, একটু মিথ্যা নয়, রবি ঠাকুরের কবিতায় পড়েছিলাম "ইটের পর ইট, মাঝে মানুষ কীট" ওখানে যেয়ে দেখলাম সেই মানুষ নামক কীট এবং সেই অসুস্থ মানবকীট হেড ইনজুরির পেসান্ট, ইনটারন্যাল হেমারেজ হয়েছে, কোথায় শুয়ে আছে সে---সে সেখানে শুয়ে আছে মাটিতে। মাটিতে শুয়ে থাকা ভাল মাতা বসুমতি ধরিত্রী, তার চেয়ে ভাল ক্ষীরোদ সাগরে বিষ্ণু যেমন ক্ষীরের সমুদ্রে শয়ান ছিলেন ঠিক তেমনি আমি দেখলাম মাপ করবেন স্যার, যদি কথাটা একটু খারাপ হয়, প্রস্রাব সমুদ্রে বিষ্ণুর মত লম্বমান হয়ে তিনি শুয়ে আছেন। য়্যাংকিল ডিপ গোড়ালি পর্যন্ত ডুবে যায় প্রস্রাবে। প্রস্রাব জমে আছে তার ভেতরে পড়ে আছে হেড ইনজুরির পেসান্ট মাটিতে এবং সেই রকম অসংখ্য বেড একটা রোগী না

স্যার, প্রায় শতখানেক রোগী পড়ে আছে---আমি থমকে দাঁড়ালাম। এইভাবে কি রোগী বাঁচে? আমি হাসপাতালে বেশী যাই না আমার কোন অভিজ্ঞতা নাই, খুব বিচলিত বোধ করলাম, ভাবলাম রোগীকে নিয়ে চলে যাব। একজন ডাক্তার বললো, নিয়ে যাবেন না, হেড ইনজুরির পেসান্ট কি? তখন ভয়ে ভয়ে আমি সি, এম, ও, এইচ-এর কাছে গেলাম, মধুসূদন গুপ্ত মহাশয়, তাঁকে বললাম কি গুপ্ত মহাশয়, আমি নিজে না হয় গুপ্ত হয়ে থাকুন কিন্তু রোগী কি রকমভাবে ওখানে থাকবে? তিনি বললেন কি করা যাবে, বেড কোথায়, এত আমাদের এখানে চাপ পড়েছে। ডি, এম, ও-কে ডাকলাম, বললাম কি মশাই রোগী কি করে এখানে থাকবে---তিনি বললেন কি করব, কি রকম চাপ বেড়েছে জানেন? তখন যিনি য়্যাটেনডিং সার্জেন তাঁকে ডাকলাম, বললাম ডাক্তারবাবু আপনি তো ডাক্তার আপনি বলুন এইভাবে কি চিকিৎসা করা চলে, না এটা ক্রাইম? তিনি বললেন ক্রাইম তো বটেই, অন্যায় হচ্ছে, তাহলে কি করব---আপনি তো এম, এল, এ, আপনি যদি বলেন অন্য কাউকে নামিয়ে ওঁকে তুলে দিতে পারি। আমি স্যার, সেখানে বলতে পারিনি কারণ আমি সেখানে যা দেখলাম যে সমস্ত অসহায় রোগী পড়ে আছে তারা তো গরীব, তারা অসহায়---তারা ভাবছেন, সর্বনাশ একজন এম, এল, এ, এসে গেছেন, একজন ভি, আই, পি, এসে গেছেন, কি জানি আমাকে যদি নামিয়ে দিয়ে তাঁর রোগীকে তুলে দেন। আমি স্যার, তুলতে পারিনি, আমি রোগীকে নিয়ে চলে এসেছি। এই তো বেড, বেড নেই, স্পেস নেই, জায়গা নেই এবং না থাকার জন্য ডাক্তারদের গালাগালি দিয়ে লাভ নেই। আমি সেখানে বলেছিলাম যে আমি এই কথা বিশ্বাস করতাম হিউম্যান বডি ইজ দি হায়েস্ট টেম্পল অব গড। আজকে আমার দেখে মনে হচ্ছে আমি যদি ভাল এজিটেটর হতাম তাহলে চিকিৎসার কথা বলতাম না, তাহলে এই রোগীটিকে টেনে নিয়ে বাইরে ফেলে দিতাম, কেননা আমি দেখেছি, যেমন নরকের বর্ণনা পড়েছিলাম ইনর্ফাম-এ সেই রকম ক্রিমি, কীট, ম্যাগট বড়বড় পোকা রোগীর গায়ে ঘুরে বেড়াচ্ছে। কোথা থেকে এসেছে সেই সব পোকা? পাশে এক জায়গায় গদী পুঞ্জিভূত হয়ে রয়েছে, সেখান থেকে পোকা বেরিয়ে এসে রোগীর গায়ে ঘুরছে। সেই গদীগুলি পোড়ান হয়নি, ফেলে দেয়া হয়নি। আমি বললাম আমি যদি এজিটেটর হতাম, আমি বেরিয়ে যেতাম হাসপাতালের বাইরে গেটে, সেখানে দাঁড়িয়ে বক্তৃতা করতাম ৭২ ঘন্টা ধরে---এই সব ডিমোলিসড হয়ে যেত, কেউ আমাকে অভিশাপ দিত না কিন্তু আমি তা পারিনি। কারণ, অভিশাপ দিয়ে তো লাভ নাই। সেই জন্য বেড করলে কিছু বোঝা যায় না, বেড বাড়াতে বললেও কিছু বোঝা যায় না। বেড বাড়ুক কিন্তু স্পেস বাড়ান, জায়গা বাড়ান। তা না হলে ঐ বেড বাড়ানোর আপনার অঙ্কের হিসাব, এই হিসাব দিয়ে খুব বেশী লাভ আমরা করতে পারব না এবং এই লাভে আমাদের ভরসা নেই, বিশ্বাস নেই এবং এর জন্য কি আপনার দৃষ্টিভঙ্গী আছে? সেই জন্য বলছিলাম ঐ ম্যানেজমেন্ট এবং এই জন্যই আপনাকে আমি বলতে চাইছি আর একটা জিনিস আপনাকে ভাবতে হবে, এর জন্য শুধু ঐ ম্যানেজমেন্ট ভাবলে চলবে না, এ্যাডমিনিষ্ট্রেসন ভাবলে চলবে না, এর জন্য আপনার একটা জিনিস ভাবতে হবে, যা এর মধ্যে নেই, তাহলো প্রায়রিটি। কোনটা আপনি আগে করবেন, প্রায়রিটি কি, কোনটা আপনি আগে করতে চান, কোনটা পরে করতে চান, সেটা না ঠিক করে নিলে তো হবে না। যেমন আপনি ধরুন এই কলকাতায় অনেক কিছু করছেন এর প্রায়রিটি হবে কি কলকাতায়? আপনি যখন করবেন তখন কি কলকাতায় করবেন? আমি এসব কথায় যেতে চাইনি, শুধু মুখে রক্ত সঞ্চার করা শরীরকে বাদ দিয়ে যেমন তাকে স্বাস্থ্য বলে না, এই পুরানো কথা বলে আজকে লাভ নেই, এটা আপনিও জানেন আমরাও জানি। কিন্তু আমি যেটা জানতে বলছি সেটা হলো এই যে, এই প্রায়রিটি কি, প্ল্যান অর্গানাইজেশন কিসে, কি প্ল্যান আপনি করেছেন এবং সেই প্ল্যান না করলে কি হবে। যেমন ধরুন কলকাতায় গিয়ে কেউ কাঁদলো, বলল আমাকে এই জিনিস দিতে হবে, আপনি তাকে দিলেন। যেমন আমি জানি কলকাতায় আপনি সাড়ে ৬ লক্ষ টাকা খরচ করে চিকিৎসার ব্যবস্থা করবার জন্য সাজসরঞ্জাম দিয়েছেন, ইনটেনসিভ কেয়ার ইউনিট খুলেছেন, এ আপনি করেছেন, কিন্তু এই যে ইনটেনসিভ কেয়ার ইউনিট আপনি করলেন,' এতে কি সমস্যার সমাধান হবে, ইজ ইট এনাফ? আমি মনে করি এই যে গান আছে পুতুল নেবে গো' এটা প্রায় সেই পুতুল নেবে গোর মত গান। এই হাসপাতাল হয়তে

এস, এস, কে, এম, ডেকে বলল আমার এটা নেই। আপনি তাকে বললেন তুমি এ ইউনিটটা নাও, সাড়ে ৬ লক্ষ টাকায় তোমাকে করে দিলাম। কিন্তু দ্যাট ইজ নট কমপ্লিট হাইলি সফিসটিকেটেড, হাইলি ইনট্রিকেট, সেই জিনিস দিলেন, তা সম্পূর্ণ হয়নি। তার লোক নেই, পার্সনাল নেই, তাকে কিছুই করা যাবে না, কারণ সম্পূর্ণ হতে পারেনি সে তাকে আপনি দিলেন। হয়তো নীলরতন ডেকে আপনাকে বলল এস, এস, কে, এম,-কে দিয়ে দিলেন, ঐ আপনার সব হলো, আমি নীলরতন, আমার কি হলো? আপনি বললেন ঠিক আছে, ওকে লাল পুতুল দিয়েছি, তুমি হলুদ নাও, তুমি আর একটা ইউনিট নাও, অমুক জিনিস নাও---দিলেন। তারপর হয়তো মেডিকেল কলেজ ডেকে বলল আপনি নীলরতনকে দিলেন, আমি মেডিকেল কলেজ, তা আমি কি দোষ করলাম, আমি কি মন্দ আমি কি আপনার পর? আচ্ছা তুমি একটা নাও, হলুদ পুতুল নিয়ে যাও এবং এই ভাবে আপনি বিভিন্ন জায়গায় বিভিন্ন পুতুল দিতে পারেন। আপনি পুতুল দিচ্ছেন ধরে রাখছি, মানুষকে ঠকাবার চেষ্টা করছেন কি না তা আমি বলতে পারি না, আপনি বলবেন আমি কারো উপর কোন মোটিভ আরোপ করতে চাই না, কিন্তু আমি বলতে চাই যে এই জিনিসটা ঘটছে, বাস্তবে হচ্ছে। এটা কি সাপিসিয়েন্ট? কিন্তু আমি যদি বলি এই দেশে শতকরা ৯০ জন লোক যেখানে গেসটো ইনটেস্টাইনাল ডিসঅর্ডারে ভুগছে, যেটা আমাদের প্রধান রোগ, আমরা জল একটু খেতে পারি না, আমাদের গ্রামের লোক একটু জলকে গরম করে নিয়ে এমিবা নষ্ট করার মত আমাদের জ্ঞান বা ক্ষমতা নেই, আমরা এই জল খাচ্ছি এবং রাত দিন আমরা এমেবাইসিসে ভুগছি। আমাদের জন্য গ্রামের একটা কিছু কেন করছেন না? এটা কি আপনার প্ল্যান ও প্রায়রিটি আছে, যে কোনটা আগে করবেন? এটা হলো ঠিক যেন গ্রামের যাত্রা দলের জমিদারবাবু কিছু টাকা দিলেন---এমেচার যাত্রা দল, জমিদারবাবু যখন টাকা দিয়েছেন তখন তাকে রাজার পার্ট দিতে হবে বা নায়কের পার্ট দিতে হবে। অতএব জমিদারবাবুকে নায়কের পার্ট দিলেন। সেই নায়কের পার্ট দেবার জন্য নাট্যকারকে ডাকলেন এবং বললেন যে, বাবা একটা নাটক লিখে দাওতো। নাট্যকার নাটক লিখে দিল, জমিদারবাবু রাজার পার্ট করে চলে গেলেন, আপনার অবস্থা হলো তাই। আমি হলাম জমিদার, এস, এস, কে, এম,-এর আমি হলাম অমুক বাবুর, আমি হলাম নীলরতন, আমি মেডিকেল কলেজ, আপনাকে ডেকে যেই বললাম আপনি বললেন যে তুমি সাড়ে ৬ লক্ষ টাকা নাও এটা করো, তুমি ৫ লক্ষ টাকা নাও এটা করো, তুমি ৪ লক্ষ টাকা নাও এটা করো এবং হাইলি সফিসটিকেটেড সমস্ত জিনিসপত্র করলেন এবং করে দেবার পর এইগুলি আপনার হেল্‌থ ডিপার্টমেন্ট ফিট ইন করলেন যে আমরা এই সব করছি আপনি বাজেট বক্তৃতায় দেখেছেন যে আমরা এতো এতো কাজ করেছি এবং এই কাজগুলি করার সঙ্গে সঙ্গে আমরা আপনাকে সাধুবাদ দিলাম, হাততালি দিলাম যে অজিতবাবু দারুন করেছেন। আমি আপনাকে নিন্দাবাদও করতে চাই না যে আপনি করেননি, কিন্তু দৃষ্টিভঙ্গীর কথা আমি বলি যে এটা কি আপনার পশ্চিমবাংলার সাড়ে ৪ কোটি লোকের সমস্যা সমাধানের দৃষ্টিভঙ্গী? না গ্রামাঞ্চলের ব্যাপক গরীব লোকদের জন্য, তাদের প্রয়োজনের জন্য, কিছু করার দৃষ্টিভঙ্গী? কি ভাবে করা যায়? আপনি যদি প্রায়রিটি দিতেন কোনটা আগে করবেন, সেটা যদি বিচার করতে পারতেন তাহলে সেই প্রায়রিটিতে আপনি দেখতে পেতেন আপনার সামনে উঠতো আপ-গ্রেট করা হেল্‌থ সেন্টারগুলোর ডিস্ট্রিকট হাসপাতালগুলিকে আপ-গ্রেড করতেন, মহকুমা হাসপাতালগুলিকে আপ-গ্রেড করতেন। আপনি কতগুলি মহকুমায় হাসপাতাল করেছেন। করে কি হবে? সেই হাসপাতালে সাজসরঞ্জাম নেই, এক্স-রে নেই, কিছু নেই, হাসপাতাল হয়ে বসে আছে, একটা এ্যাম্বুলেন্স নেই, কিছু নেই। সেখানে রোগী গেলে কি করবে? এটা একটা পোষ্ট অফিস---রেফার টু অমুক হাসপাতাল লিখে দিলেন। যে পড়ে গেলাম, আজ কাল পড়ে, যাওয়া ছাড়া তো উপায় নেই, বাসে উঠতে গিয়ে পড়ে গেলাম, ট্রামে উঠতে গেলে পড়ব, গাড়ীতে উঠতে গেলে পড়ব, কেজুয়েলিটি হবেই, এটা একটা নুতন রোগ। আগে আগে যত রকম অসুখ হতো এখন ওটা একটা বাড়তি রোগ, যখন তখন পড়ব, যখন তখন একসিডেন্ট হবে এবং একসিডেন্ট যদি হয়, যদি আমরা পড়ে যাই তাহলে কি করব ওখানে কেজুয়ালিটি ব্লক যদি না থাকে তাহলে আমরা কি করব, কোথায় থাকব?

[2-20—2-30 p.m.]

ক্যাজুয়ালিটি ব্লক যদি না থাকে তাহলে আমরা কোথায় থাকব? এবং এদের চিকিৎসার কি হবে? গ্রামে আমরা কি করব? তারজন্য আপনারা কি ব্যবস্থা করছেন? এই অবস্থায় গ্রামে ডাক্তাররা কি চিকিৎসা করবে? আপনারা যদি ডিষ্ট্রিক্ট হেল্থ সেন্টারকে আপগ্রেড না করেন, আপনারা যদি মহকুমা সেন্টারকে আপগ্রেড না করেন তাহলে কোথায় গ্রামে ডাক্তাররা কি চিকিৎসা করবে? যদি তা না করেন তাহলে কি চিকিৎসা করবেন সেখানে? আপনারা গ্রামে ডাক্তাররা পাঠালেই বা কি হবে? আপনি তাদের বকতে পারেন, ধমক দিতে পারেন, তারা গ্রামে যাচ্ছে না বলে গালাগালি করতে পারেন তাদের বিরুদ্ধে চাপ তৈরী করতে পারেন, পাবলিককে এজিটেট করতে পারেন---সেই সব করা যায়। ডাক্তারদের অনেক দোষ আছে, তারা যে সকলেই ধোয়া তুলসীপাতা আমি তা বলছি না কিন্তু এই জিনিস হওয়া সত্ত্বেও আপনারা কি আপগ্রেড করবেন এবং সেই ব্যবস্থা করেছেন কি এবং তা যদি না করেন সমস্যার গভীরে আপনারা যেতে পারবেন না সমস্যার সমাধানও করতে পারবেন না। শুধু তাই নয়, ধরুন আজকাল ডাক্তাররাই কি সব? আর একটু চিন্তা করুন গ্রামে কি দরকার। আমি নিজে জানি ডাক্তারদের চেয়ে নার্সদের গুরুত্ব কম নয়, এমন কি আপনারা ভাবছেন ডাক্তারী পাশ করেন নি, গ্রামে চিকিৎসা করে, এ্যাণ্ড সিম্পলি ফর দ্যাট আপনি তাদের সেখানে ডাক্তারী করবার অধিকার দেয়ার কথা ভাবতে পারছেন। তাদের ট্রেনিং দেয়া এক জিনিস, আর তাদের ডাক্তারী করতে দেয়া আর এক জিনিস। এটা আমি ভাবতেও পারছিনা কিন্তু নার্সদের অনেক কাজ আছে। ৪ বছর ধরে একটি মেয়ে নার্সিং শিখে গ্রামে যদি থাকে তাহলে সে অনেক কাজ করতে পারে। শুধু তাই নয়, যেখানে ১৩-১৪ হাজার মেয়ে নার্সিং ট্রেনিং-এর জন্য দরখাস্ত করে আপনারা ২-৩ শত মেয়েকে মাত্র চাকুরী দিতে পারেন, যদি তা পারেন তাহলে কিছুটা বেকার সমস্যার সমাধান হয়, কিছু মহিলা কাজ পেতে পারে এবং এ যদি করতে পারেন তাহলে দেখা যাবে নার্সিং ট্রেনিং-এর জন্য এখানে একটা ট্রেনিং সেন্টার করতে পারেন, অর্থাৎ মেডিকেল এডুকেসন ওরিয়েনটেসন হওয়া উচিত, আনলেস দিস ইজ ডান, মুখে বলবেন রুর‍্যাল ওরিয়েনটেসন করবেন গ্রাম্য মনোভাবাপন্ন ডাক্তার চান, গ্রামে তাদের পাঠাতে চান, আর পড়াবার কি ব্যবস্থা করবেন? আর্বান মনোভাবাপন্ন লোকগুলিকে গ্রাম থেকে উপড়ে নিয়ে এসে আপনি তাদের আর্বানাইজ করবেন? যেমন গ্রাম থেকে একটা ফুলের গাছকে তুলে নিয়ে এসে যদি কলকাতা শহরে টবে বসিয়ে দেন এবং ৬ বছর কলকাতা শহরের টবে বসিয়ে রেখে আবার তাকে গ্রামে নিয়ে গিয়ে সেখানে লাগিয়ে দেন তাতে সেই গাছে কি ফুল হবে? এ থেকে ফুল কোনদিন হবে না। তেমনি গ্রাম থেকে একটি ভাল ছেলেকে তুলে নিয়ে এলেন, ৮ বছর কলকাতা কলকাতা শহরে থাকবে, ১ বছর প্রি-মেডিকেল পড়বে, তারপর ডাক্তারী পড়বে ৫-৬ বছর, যদি ফেল করে তবে আরো বেশী, আজকাল ফেল করার দরকার নাই টুকেই পাশ করবে, তারপর এখানে এক বছর কোথাও কোন হাসপাতালে থেকে শিখবে দুবছর হাউস সার্জেন হয়ে থাকবে। এই যে ৮-১০ বছর ধরে একটা ছেলেকে এখানে বসিয়ে রাখলেন, আর্বানাইজ করলেন, তারপর তাকে গ্রামে পাঠিয়ে দেবেন, এটা কি উল্টো করা যায় না? আমরা অবশ্য বলব, আমরা মেদিনীপুরে মেডিকেল কলেজ ডিমাণ্ড করে আসছি, আপনারা অবশ্য মেডিকেল কলেজ করেছেন কলকাতা শহরে ১০০-১৫০ মাইল রেডিয়াসের মধ্যে, আমরাও মেদিনীপুরে মেডিকেল কলেজ চাইছি কিন্তু আমি অন্য কথা বলব। এই সব সত্ত্বেও আমি চাই যেটা বড় কাজ মেডিকেল কলেজ না করে প্যারা মেডিকেল ট্রেনিং সেন্টার করলে বেশী উপকৃত আমরা হব। একটা ডাক্তার তৈরী করতে অনেক খরচ, বরং একটা নার্স তৈরী করতে কম খরচ হয় এবং তাতে করে সমাজের যে কম সেবা হয় তা হয় না। তাতে করে ডাক্তারের তুলনায় মানুষের সেবা কম হয় না। আর ডাক্তারের সঙ্গে রোগীর কতটুকুই বা সম্পর্ক। ডাক্তার তো শুধু একবার দেখে ওষুধ দিয়ে দিচ্ছেন, আর নার্স সারা দিন রাত ধরে সেই রোগীর সেবায় থাকেন এবং এক একজন নার্সের উপর ৩০-৪০ জন রোগীর চাপ পড়ে। তারপরে যে রোগী হাসপাতালে গেল ভাল কথায় বলতে গেলে তারা নার্সদের যে বিশেষণে বিশেষিত করে তা শুনলে নার্সদের যেমন লজ্জা হবে, আমাদের

শুনলেও লজ্জা হবে। তাই সেটা না বলে আমি অন্য কথা বলছি। নার্সদের সম্পর্কে একটা রেওয়াজ চালু আছে---তাদের হাতে চুড়ি নাই, যত সিস্টার সবই ভাই। অর্থাৎ নার্সদের কোমলতা নাই, তারা ফ্লোরেন্স নাইটিংগেলের মত মধুর নয়। কারণ কি শুধু নার্সদেরই দোষ, যত কালি সবই কি তাদের গা ফুটে বেরিয়েছে, না বাইরে থেকে ঢেলে দেয়া হয়েছে? আপনি হয়ত দেখে থাকবেন আনন্দবাজার পত্রিকায় এই সম্পর্কে খবর বেরিয়েছে। আপনি হয়ত দেখেছেন নার্সের বেদনাময় কাহিনী ডিগ্রী স্যানাটোরিয়ামে, আমি সেটার পুনরুক্তি করতে চাই না। আমি বলতে চাইছি নার্সদের উপর এই যে এত চাপ পড়ে, নার্সরা যে সেবা করে, তাদের অনেক অন্যায় থাকতে পারে, কিন্তু মৌলিক অসুবিধাটা বুঝতে হবে। তাদের যদি এডুকেসন ওরিয়েনটেসন না হয়, তাদের টেনে নিয়ে যেতে পারেন, কিন্তু তাহলে দেশের কিভাবে সামগ্রিক উন্নতি করবেন? সেজন্য আমি মনে করি এই পদ্ধতি আপনাদের বদলাবার চেষ্টা করা দরকার। এই পদ্ধতি পুনর্গঠনের জন্য একটা প্রয়াস আপনার নেয়া দরকার।

এই পদ্ধতির একটা পুর্নগঠণের প্রয়াস আপনাদের নেওয়া দরকার। যে প্রয়াস আমি দেখছি এখানে উপস্থিত নেই। আমি আশ্চর্য্য হই---আমি কেবল শুরু করেছিলাম---কি করে থাকবে এ জিনিস বা যাঁরা এটা করছেন তাঁরা কি চিকিৎসক? তাঁরা এটা কি বোঝেন? চিকিৎসা নিয়ে প্রব্লেমটা কি তাঁরা অনুভব করেন? অথচ তাত্বিক দিক থেকে যোগ্যতা থাকা সত্বেও জিনিষটা করেন দেখি। একজন রোগীর সঙ্গে চিকিৎসকের যে নিকট সম্পর্ক থাকে তা কি অপরের সঙ্গে হয়? কিন্তু তা না হবার জন্য এই এনটায়ার সিসটেম-এর মধ্যে এই এ্যানোমলি, এনাটয়ার সিসটেম-এর মধ্যে এই অব্যবস্থা যা আপনার এই বাজেটের মধ্যেও প্রতিফলিত হয়েছে। তাতে আপনার অন্যান্য দিক আছে সেই দিকে আমি যেতে চাচ্ছি না। এই প্রসঙ্গে আমি কয়েকটা কথা বলছি---যেমন ধরুন আমি মেদিনীপুর থেকে আসছি, আমি হলাম একজন রোগী, আমি কলকাতায় এসে---মেদিনীপুরের রোগী কি করে কী করবো? আমাকে মেদিনীপুরের ডাক্তার যদি কলকাতায় পাঠিয়ে দেন, আমি কি এখানকার কোন হাসপাতালে ভর্ত্তি হতে পারবো? কলকাতাতে তো আপনি অনেক কিছু করছেন। আমি ভর্ত্তি হতে পারবো? আমাকে তো আবার নাম লেখাতে হবে, আমি আবার ওয়েটিং লিস্টে পড়ে থাকবো। ওয়েটিং লিস্টে নাম লেখা হলে দেখবো যে সবার পেছনে পড়ে আছি। সেখানে দেখবো আপনারা যে সব সফিসটিকেটেড ইউনিট তৈরী করেছেন, ইনটেনসিভ কেয়ার ইউনিট তৈরী করেছেন, তারা আমার দিকে তাকিয়ে তাকিয়ে বলবে---"ঠাঁই নাই, ঠাঁই নাই ছোট সে তরী, আমারই সোনার ধানে গিয়েছে ভরি"। আমাদের এখানকার লোকেতে তা সব ভরে গেছে, তোমরা মফঃস্বল থেকে এসেছো, আচ্ছা, তোমরা পেছনে গিয়ে দাঁড়াও। আমি আবার পিছনের সারিতে গিয়ে গুটি গুটি করে লম্বা লাইনে এসে দাঁড়াবো। আপনারা কি হাসপাতালে এমন কোন ব্যবস্থা করতে পারেন না যে যাতে ওখান থেকে এসেই আমরা নাম লেখাতে পারি, এখানে বসতে পারি? সে ব্যবস্থা আপনার নাই। আমরা আসবো, নাম লেখাবো---কালে কালে ওয়েটিং লিস্ট থেকে উঠে আসবো। কাজেই আমি ভেবেছিলাম এ জিনিসট আপনি রাখবেন, এর ব্যবস্থা আপনি করবেন।

তারপর যেমন ধরুন অনেক রোগী ভাল হয়ে যায়, আর ফিরে যেতে চায় না। তাদের জন্য কনভালসিং ওয়ার্ড বা কনভালসিং ব্লক এই ধরনের করা যায়। কোথায় যাবে গরীব লোক? যেতে চায় না। তারজন্য আপনারা কি করবেন? এটা ভেবে দেখেছেন কী? কিন্তু এর মধ্যে আমি সেই চিন্তা দেখতে পাই না আপনার। এ যদি আপনি না করেন তাহলে কী করে হবে?

তারপর যেমন ধরুন ইনভেষ্টিগেসান একটা কেস ইনভেষ্টিগেসান হতে দু-তিন মাস সময় লাগে। আপনি তারজন্য কিছু করেছেন এই ইনভেষ্টিগেসান যাতে আরো তাড়াতাড়ি হয়? সেই তাড়াতাড়ি কোথায় হবে? কলকাতায়? কেন, গ্রামের জন্য হতে পারে না?

জেলাতে, কেন্দ্রে হতে পারে না যদি তা উন্নত করেন? মহকুমা কেন্দ্রে হতে পারে না যদি আপনি তার উন্নতি করেন? সেই ইনভেষ্টিগেসান যদি আপনি আরো তাড়াতাড়ি করতে পারেন তাহলে দেখবেন বেডের ম্যাকসিমাম ইউটিলাইজেসান হবে। একটা রোগী দীর্ঘদিন বেড দখল করে বসে থাকতে চাইবে না। ম্যাকসিমাম ইউটিলাইজেসান অব বেড যাতে হয় তার জন্য আপনার এই কাজ করা দরকার। যেমন ধরুন টি, বি, এই টি, বি, রোগী সম্পর্কে আমার বলার দরকার নাই। কেন না দেশে যদি এই রকম খাদ্যাভাব, খাদ্য অপুষ্টি চলে এবং খাদ্যের দুর্দশা চলে, দারিদ্র চলে এবং তার সঙ্গে সঙ্গে কনজেসান যদি এই রকম বাড়ে তাহলে টি, বি,-ও বাড়বে। অবশ্য আজকাল টি, বি,-তে ভয়ের কোন কারণ নাই। টি, বি, বাড়ুক না। এই টি, বি, বাড়বার জন্য আজকাল ডোমিসিলারি ট্রিটমেন্ট-এর ব্যবস্থা আছে। আর হাসপাতালে আসতে হয় না। আমি বলতে পারলাম না—বাঁকুড়া, বর্দ্ধমান, মেদিনীপুর ও বীরভূম—এই চারিটি জায়গা জুড়ে—ডিগ্রীতে একটা টি, বি, স্যানোটরিয়াম হয়েছে কয়টা লোক ধরে সেখানে? তাও তো বাইরের লোকে ভর্তি হয়ে থাকে। আমি তারজন্য কথাটা বলিনি। আমরা জানি ডোমিসিলারি ট্রিটমেন্ট যদি করা যায় এবং টি, বি, রোগ সেরে গেলে আর ভয়ের কোন কারণ থাকে না এই মানসিকতা আপনি তৈরী করুন। এটা যদি তৈরী করা যায় তাহলে সমাজে তাকে লোকে ঠাঁই দেবে। এই মানসিকতা সৃষ্টি না করলে লোকে সমাজে তাকে ঠাঁই দেবে না। আপনি আর একটা জিনিস তাদের জন্য করতে পারেন। তাদের জন্য কি কোন কলোনী করতে পারেন না? যখন তারা সেরে যায়, তখন যাবে কোথায়? আপনারা তাকে আড়াইশো তিনশো টাকা দিয়ে ছেড়ে দিলেন। কী হয় তাতে? তাদের জন্য অনেক কিছু করা যায়। অনেক ভাবনা চিন্তা করা যায় তাদের জন্য। সেকথা ভেবেছেন কি তাদের জন্য হোম তৈরী করা যায়? সেগুলি যদি না করতে পারেন তাহলে কিছু হবে না। এই যে সামগ্রিক একটা দৃষ্টিভঙ্গী এই দৃষ্টিভঙ্গী নিয়ে আপনাকে জিনিসটা ভেবে দেখতে বলছি। সেটা এখানে দেখছি না। এই দৃষ্টিভঙ্গী না থাকার ফলে এখানে ওখানে একটু আধটু আপনারা রিফর্মস্ করছেন। এখানে ওখানে কিছু লোককে দোষারোপ করছেন। এখানে ওখানে কিছু কথা বলছেন। যেমন আসবো, সবচেয়ে খারাপ পার্টি—এগুলো করতে গেলো এর সঙ্গে আছে কারা? ষ্টাফ যাঁরা আছেন মেডিকেলের এই সব লোক আছেন ডাক্তার আছেন, নার্স আছেন, টেকনিসিয়ান আছেন, ল্যাবরেটরি এ্যাসিসটেন্টস আছেন, তাঁদের সম্বন্ধে আপনি বলবেন। আপনি জানেন তাদের সম্পর্কে কি হয়েছে। আমি শুধু বলবো এই ক্লাস থ্রি ষ্টাফ, ক্লাস ফোর ষ্টাফ যাঁরা আছেন আমি বড় ডাক্তারের কথায় যাচ্ছি না। ক্লাস থ্রি ষ্টাফ এবং ক্লাস ফোর ষ্টাফ তাঁদের টাকার কথা, তাঁদের দাবীদাওয়ার কথা তাঁরা বলবেন। সেই সম্পর্কে আমার কিছু বলার দরকার নাই। আমি তাঁদের সম্পর্কে আপনাকে একটা দৃষ্টিভঙ্গীর কথা বলছি। যে ক্লাস থ্রি ষ্টাফ তাদের কি বারো বছর ধরে কোন প্রমোশন হয়েছে? ঐ বি-গ্রেড, ঐ সি-গ্রেড সব মার্জ হয়ে গেছে গত বারো বছর ধরে। ওটা প্রমোশন নয়। বি-গ্রেড থেকে কি এ-গ্রেড-এ কারো প্রমোশন হয়েছে গত বারো বছরে? তা হয়নি। এই যদি না হয়, তাদের যে সব দাবীদাওয়া আছে তা যদি আপনি সহানুভূতির সঙ্গে বিবেচনা না করেন তাহলে কাকে আপনি দোষারোপ করবেন? তাদেরকে মিলিয়ে নিয়ে কাজ করতে পারেন। কারণ সবটাই দরকার আমি আগেই বলেছি দৃষ্টিভঙ্গীটা হচ্ছে অসুস্থ সেই মানবতা। ঐজন্য আমি বলতে শুরু করেছিলাম,

that suffering humanity embodying in their person, এই যে suffering humanity

তাদের যারা সেবা করতে চাইবেন তার পলিসি-মেকিং বডি আপনার কেবিনেট ও আপনি নিজে তার ডিপার্টমেন্টাল এ্যাডমিনিষ্ট্রেশন-এর এনটায়ার সাইড সমস্তটা তার প্ল্যানিং থেকে একজিকিউশান পর্যন্ত সবটাতে যদি এই রকম দৃষ্টিভঙ্গী না থাকে, একটা প্রপার অর্গানাইজেশন এবং একটা প্রপার প্ল্যানিং অর প্রপার প্রায়রিটি সেন্স যার ভেতর দিয়ে এই কাজটা আমি করবো, তা না হলে এনটায়ার ব্যাপারটা কোলাপস হয়ে যাবে। এই দৃষ্টিভঙ্গী কেন এখানে প্রতিফলিত হয়নি? আমি বলেছি প্রতিফলিত হয়নি বিকজ যাঁরা

করেছেন এই কাজ, তাঁরা হয়ত সকলে চিকিৎসক নন এবং চিকিৎসা বিদ্যা বা চিকিৎসা বিষয়ের সঙ্গে জড়িত নন। এই জড়িত যদি না থাকেন তাহলে এই অসুবিধা দেখা দেয়, এই সমস্যা দেখা দেয়। তা না হলে আপনি যাকে যত দেন, ভোলাবাবু হয়ত উচ্ছ্বসিত হতে পারেন, দারিদ্র্যের জন্য তিনি হয়ত বলতে পারেন, তিনি হয়ত বলতে পারেন---হয়ত আমাদের গালাগালি দিতে পারেন, গালাগালি দেবার জন্য ব্যবহার করতে পারেন সি, পি, আই, নাকি দরিদ্রের কান্না দেখে না। আমি বলছি একথা নর্দমার যারা কুকুর আর কুষ্ঠরোগী একসঙ্গে যারা কাড়াকাড়ি করে ভাত খায়, তাদের সি, পি, আই, জানে চেনে, ভোলাবাবু তাদের জানেন কিনা আমি জানি না। তিনি আরাম কেদারায় শুয়ে শুয়ে দিন রাত শ্যাম্পেনের হাল্কা গল্প মগজে যেখানে নেশা ধরিয়ে দেয়, সেই উপরতলার লোকেরা নীচতলার লোকের কথা বোঝেন কিনা আমি জানি না।

[2-30—2-40 p.m.]

কমিউনিষ্ট পার্টি তাদের প্রতি ভালবাসা নিয়ে কথা বলে। এবং মানুষের প্রতি সে ভালবাসা, মানুষের প্রতি সে গভীর মমত্ব, মানুষের প্রতি দায়িত্ব এবং দরিদ্র অসহায় পীড়িত মানুষের সেবার প্রতি মনোভাব নিয়ে বলে। সেই মনোভাবের প্রতি আমি যে কথা বলে শুরু করেছিলাম সেই মনোভাবের জন্য আমাদের মত লোকেকে যারা চিকিৎসক নন এবং চিকিৎসার ব্যাপারে জড়িত নন তাদেরকেও এসে দাঁড়াতে হয়, এবং তার জন্যই চিকিৎসা বাজেট বলতে দাঁড়িয়েছি। যেকথা আপনার মাধ্যমে বলতে চাই যে সেই দৃষ্টিভঙ্গীর আপনারা পরিচয় দিন। এবং সেই দৃষ্টিভঙ্গীর পরিচয় দিয়ে---দোষারোপের কথা নয় ভেবে চিন্তে এমনকি আপনার যে সমস্ত সমস্যা আজকে পড়ে আছে সেই সমস্ত সমস্যার মোকাবিলা সেই দৃষ্টিভঙ্গীতে করুন। ডাক্তাররা সমাজবিরোধী এই কথা বলে কোন লাভ নেই। তারা সমাজের সেবক এই সার্টিফিকেট দেবেন কি, না দেবেন তাতে কিছু আসে যায় না। আপনি না দিলেও তাদের সার্টিফিকেট দেবার অনেক লোক পাওয়া যাবে। কিন্তু তাদের সমাজবিরোধী বলে দোষারোপ না করে, তাদের গায়ে কাদা না নিক্ষেপ করে সহয়োগীতার মনোভাব নিয়ে তাদের সঙ্গে বসুন। তাদের দোষ যা আছে তা বিচার করুন। এবং আপনার দপ্তরকে সাজান এবং দোষত্রুটি যা আছে তা দূর করুন, করে বলিষ্ঠভাবে গঠন করুন। এই প্রসঙ্গে আমার আর একটা কথা বলতে হয় যদিও আমার সময় কম। তবুও বলছি আপনাদের ঐ ফ্যামিলি প্ল্যানিং-এর কথা। ফ্যামিলি প্ল্যানিং-এর বিষয় আমার বলার ইচ্ছা করে না। কিন্তু আমি বলছি এই জন্য---।

(শ্রীআবদুল বারি বিশ্বাস---চীন কি করেছে?)

চীন করেছে কিনা আপনাকে বোঝাতে হবে না। আপনি শুনুন,

Where to take the one for a part I know it without promoter.

সুতরাং আমি জানি চীন কি করেছে। আমাকে জানাতে হবে না। চীন কি করেছে ও রাশিয়া কি করেছে আমি জানি।

I am supposed to be a communist, I am a communist, I know what the communist countries are doing though China is not a full fledged communist country.

কিন্তু ষ্টিল আমি জানি কে কি করেছে। আমাকে উপদেশ দেবার প্রয়োজন নেই। আমিতো আপনার বলার সময় কোন দিন বাধা দিইনি। আমিতো চীন কি করেছে তা বলিনি। কথা হচ্ছে চীন কি করেছে তা আমি বলছি না। আমি বলছি ফ্যামিলি প্ল্যানিং-এ ভারত কি করে। আপনারা ছবি আঁকেন পোষ্টার দেন, কিছু টাকা বরাদ্দ করেন। আমি গতবার বলেছিলাম এ ব্যাপারে। তার ফলে বেচারি ফ্যামিলি প্ল্যানিং ইভেলুয়েসান অফিসার-এর এক্সটেনসান এডুকেটার তাকে সবাই মিলে ধমকাতে আরম্ভ করলেন তুমি এম, এল, এ-র সঙ্গে ঝগড়া করেছো। আমার সঙ্গে তার দেখা সাক্ষাত নেই; আর আমার সঙ্গে তার ঝগড়াও নেই। সে বেচারি গরীব মানুষ তাকে বলে তোমার সঙ্গে এম, এল, এর ঝগড়া আমি বলছিলাম আপনারা গার্লস স্কুলে দয়া করে যেখানে ঐ ১৪ থেকে ১৮ বছরের মেয়েরা

; সেখানে ফ্যামিলি প্ল্যানিং বোঝাবেন না। কারণ ওরা ফ্যামিলি বাড়ায় না---বাড়ালে
; কেউ বাড়াচ্ছে। সেখানে আপনারা বোঝান একটু। আর একটা কথা আপনাকে
তে বলবো যে ফ্যামিলি প্ল্যানিং মানে এই নয় যে শুধু খবরের কাগজে, দেশলায়ে,
য বাসে নিরোধ লিখে দেওয়া, স্কুলের ছেলেমেয়েদের কাছে বিক্রি করা। কারণ ঐগুলি
নর ছেলেমেয়েরাই কেনে ষ্টেটসেনারি দোকান থেকে। ফ্যামিলি প্ল্যানিং মানে এই নয়
এস, ভি, ও এসে বলবেন যে গান লাইসেন্স রিনিউ হবে না---যাও ভ্যাসেকটমি করে
। একে ফ্যামিলি প্ল্যানিং বলে না। এই হচ্ছে ফ্যামিলি প্ল্যানিং-এর কায়দা যে
সেন্স হবে না ঐ না করলে। যেমন ধরুন যাত্রার লাইসেন্স চাইতে গেছে তাকে বলা
ভ্যাসাকটমি করেছেন? তবে যাত্রার লাইসেন্স হবে। যখন যেটা হাওয়া ধরে তখন
। করেন। তাকে ফ্যামিলি প্ল্যানিং বলে না। আর একটা কথা আমি অজিতবাবুকে
তে বলি যে ফ্যামিলি প্ল্যানিংই কি সমস্যার সমাধান? মানুষ একটা প্রবলেম। কিন্তু
ষ একটা এ্যাসেট। লোক বেড়ে যাওয়া যেমন একটা প্রবলেম হয় তেমন যে লোক
ায় সে যেমন জন্মায় একটা পেট নিয়ে, তেমন সে লোক জন্মায় দুটো হাত নিয়ে।
দেশে তিন কোটি লোক জন্মায় তিন কোটি পেটে খায় কিন্তু ৬ কোটি হাত তুলে বলে
াদের সৃষ্টিশীল উদ্যমকে প্রসারিত কর। তারা বলে আমাদের দেশের খনি পাহাড়
ধ মাটি বসুন্ধরা ভরা সুধা আমরা তুলে নিয়ে আসবো। তারা ৬ কোটি হাতে বলে
। মাটির বুক চিরে ফসল ফলিয়ে নিয়ে আসবো। তারা বলে আমি পারি। আমি
। মাটির মধ্যে লাঙ্গলের ফলা চালিয়ে দিই দেহের রক্ত ঘাম হয়ে ঝরে ঝরে পড়ে
রক্ত শতগুণ হয়ে ফিরে আসে আমার সন্তানের দেহে আমার সন্ততির দেহে। সেটা
ার এ্যাসেট। সেজন্য তারা মাটির বুক চিরে ফসল ফলায়। শ্রমিক খনির পাতাল
ক ফসল তুলে নিয়ে আসে। তারা এই কথা জানে। তারা একথা বোঝে আর জমিও
ঝ। সুতরাং মানুষ সব সময় অভিশাপ নয়। মানুষ এ্যাসেট। কিন্তু আপনারা ভাবুন
রাসিন যদি না দেন ফ্যামিলি প্ল্যানিং করলেও ফ্যামিলি বাড়বে। কেরোসিন দেবেন না
মলি প্ল্যানিং করবেন, হয় না। আপনারা এডুকেসান দেবেন না। পড়েছেন অশোক
র লেখা? আই, সি, এস,---ভীষণ আই, সি, এস। কস্মীন কালেও কমিউনিষ্ট
চীনপন্থী নন। তিনি বলেছেন ইললিটারেসি ইরাডিকেসান না করলে ফ্যামিলি
নং সফল হয় না। পড়েছেন নিশ্চয়ই? আমি বলি সেটা করুন। করেছেন ইরেডিকেসান
ইললিটারেসি কমপ্লিট? দেশের সব লেখাপড়া শিখেছে? আর আপনারাও জানেন
গরবাবুরাও জানেন আমাকে সাপোর্ট করবেন যদি ভুল না করি। আমি বলছি যে
ানিউট্রেসান একটা কারণ, প্রোটিনের অভাব একটা কারণ, দারিদ্র্য একটা কারণ।
লাকের ঘরে সন্তান বেশী নেই। স্যার, আপনি মার্জনা করবেন---আমি যদি বলি
সেই জহরলাল নেহেরু থেকে শুরু করে অতি ক্ষুদ্র সত্য ঘোষাল পর্যন্ত একটির বেশী
। নেই। এই সব লোকদের কম হয়। কিন্তু গরীব যারা তাদেরই বেশী হয়। এটা
না করতে পারেন তাহলে এটা হবে না। শুধু ফ্যামিলি প্ল্যানিং বললে কি হবে।
নারা এটা করুন, আগের কাজ আগে করুন। আমি আবার বলছি গালাগালি দেবেন
দয়া করে কমিউনিষ্ট পার্টিকে সাইনবোর্ড করাবেন না। আপনারা দয়া করে ইলাদিকে
বিয়োগ গুণ ভাগ শিখাবেন না। ইলাদি আপনাদের আগে যোগ বিয়োগ গুণ ভাগ
ছেন। আপনারা দয়া করে আমাদের কথাগুলি শুনুন সহানুভূতির সঙ্গে তারপর
চনা করুন এবং যাদের নিয়ে আপনাদের কাজ, তাদের কথা ভাবুন। যে দপ্তর
াকে দিয়েছে তার যোগ্য হোন। প্রায়রিটি অর্গানাইজেসন এবং প্ল্যানিং-এর দৃষ্টি
আপনার দপ্তরকে ভালভাবে পরিচালনা করুন। এই আমরা আশা করি। করবেন
। জানি না। করলে সুখী হবো, আর না করলে দুঃখীত হবো।

**Shri Kanai Lal Sarkar :**

নীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবী এখানে
ছেন সেই ব্যয় বরাদ্দকে আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য আরম্ভ করছি। এই
ব্য রাখার আগে একটা কথা বলছি যে আজকে সকালে উঠে আমার মন দুঃখে ভরে

গেল। কারণ আমি আশা করেছিলাম যে এই ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের যে ধর্মঘট তা মিটে যাবে সুষ্ঠুভাবে সমাধান হবে। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন রাখবো যে তিনি এ বিষয়ে একটু ভাল করে বিচার করবেন এবং ডাক্তার ও ইঞ্জিনীয়ারদের ধর্মঘট যাতে মিটে যায় তার জন্য তিনি নিশ্চয় চেষ্টা করবেন। কারণ আজকে সাধারণ মানুষের জীবন বিপন্ন সমস্ত উন্নয়ন কাজ স্তব্ধ হয়ে গেছে। তাই আমি আবার অনুরোধ করছি যাতে এই ধর্মঘট ভাল দৃষ্টিভঙ্গী নিয়ে সুষ্ঠুভাবে সমাধান হয় তার ব্যবস্থা করবেন আমার পূর্ববর্তী বক্তা মাননীয় তিমিরবাবু ও মাননীয় সত্যবাবু অনেক কিছু বক্তব রেখেছেন। আমি অবশ্য ১৯৩৮ সাল থেকে এই চিকিৎসা বিভাগে আছি এবং ১৯৪৫ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত কোন হাসপাতালে জড়িত ছিলাম। আমরা দেখেছি চিকিৎসা ব্যবস্থার দ্রুত পরিবর্তন হয়েছে। অবশ্য অন্যান্য স্বাধীন দেশ যারা চিরকাল স্বাধীন আছে তাদের মত হয়তো আমরা উন্নত হতে পারিনি---কিন্তু আমরা অনেক উন্নত হয়েছি। আজকে আমাদের চিকিৎসা ব্যবস্থা অনেক গ্রামে গ্রামে ছড়িয়ে গেছে। অবশ্য একথা সত্য যে উনি এই মাত্র দু বছর এ দপ্তরে আছেন এবং উনি এইটুকু সময়ে আর কত দূর কি করবেন। তবে আমি নিশ্চয় তাঁকে ধন্যবাদ জানাবো বিশেষ করে তাঁর প্রচেষ্টাকে কিছুদিন আগে ন্যাশন্যাল হেল্থ সার্ভিস প্রবর্তন করার জন্য আমি প্রথমে একটা পরিকল্পনার কথা তাঁকে বলেছিলাম। এই প্রথায় সাধারণ মানুষ সরকারের কাছে চিকিৎসা পাবে আমি জানি সি, এম, ডি, এ, এলাকায় আংশিকভাবে কিছু কিছু চিকিৎসা পাওয়া যায়। ই, এস, আই, স্কীমে পোর্টকমিশনে যাঁরা চাকুরী করেন ইলেকট্রিক সাপ্লাইতে যাঁরা চাকুরী করেন তাঁদের ফ্যামিলির সমস্ত চিকিৎসা খরচ তাঁরা পেয়ে থাকেন। কিন্তু যারা দিন মজুর যারা দিন আনে দিন খায় যারা ক্ষেত মজুর তাদের চিকিৎসার কোন ব্যবস্থা নাই বলে মনে হয়। তাই আমি গত দু বছর আগে স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম যে আংশিকভাবে অন্তত একটা জায়গায় এই ন্যাশন্যাল হেল্থ সার্ভিস চালু করুন। প্রথমে একটা জায়গায় চালু করে তারপর আস্তে আস্তে সেটা এক্সটেন করে সারা দেশে চিকিৎসা পৌঁছে দিন যাতে একটি মানুষও বিনা চিকিৎসায় না মরে। যা হোক সেটা এখনও হয়ে উঠেনি। এর পরে আমার আরও দু একটা কথা বলবার আছে। আমি জানি স্বাস্থ্য-মন্ত্রী আমাকে একটা লিষ্ট দেখিয়েছিলেন একটা এ্যাডভাইসারী কমিটির লিষ্ট।

[2-40—2-50 p.m.]

তখন বোধ হয় রমেনবাবু ছিলেন, আমি ছিলাম, ডাঃ গনি আজ নেই, তিনিও বোধ হয় ছিলেন এবং বোধ হয় শৈলেন্দ্র চ্যাটার্জি, চেয়ারম্যান হিসাবে ছিলেন স্বাস্থ্যমন্ত্রী। দুঃখের কথা সেই এ্যাডভাইসারী কমিটি আজও চালু হয়নি। আমি আশা করবো হেল্থ এ্যাডভাইসারী কমিটি আপনি চালু করবেন, এটা আপনাকে সাহায্য করবে এবং আমরা আপনাকে কিছু সাহায্য করতে পারলে আপনার কাজের অনেক সুবিধা হবে। আপনি আর একটি জিনিস বলেছিলেন যে প্রত্যেক হসপিটালে একটি করে এ্যাডভাইসারী কমিটি চালু করবেন সেখানকার লোকাল ইমপর্ট্যান্ট প্রফেসর, ডাক্তারদের নিয়ে। কিন্তু দুঃখের বিষয় আপনি এখন পর্যন্ত একটিও চালু করতে পারলেন না। যার ফলে হাসপাতালগুলির কাজকর্ম খুব সুবিধামত হচ্ছে বলে মনে হচ্ছে না। আমি আপনার কাছে অনুরোধ জানাব যে হাসপাতালে ছোট ছোট এ্যাডভাইসারী কমিটি করে দিন, তাতে কাজের সুবিধা হবে, সবটা আমলাদের উপর ছেড়ে দিলে আপনার কিছু সুবিধা হবে না, তাতে এ্যাড-মিনিষ্ট্রেসনেরও সুবিধা হবে। এবং কিছু পিপলস পার্টিসিপেনস হলে হাসপাতালগুলির কাজকর্ম ভালভাবে চলবে। দ্বিতীয় কথা হচ্ছে, যে কথা সত্যবাবু বললেন আমিও সেটা নিশ্চয় বিশ্বাস করি যে আমাদের পার ক্যাপিটা হাজার লোকের জন্য একটি করে বেড থাকা দরকার। আমার মনে হয় তারে ওয়ান টেন্থও হয়েছে কিনা সন্দেহ আছে। যার ফলে আমরা হয়ত দেখেছি এমনিতে সাধারণ অসুখের জন্য ইন্ডোর বেডস দরকার লাগে না—কিন্তু সার্জিক্যাল এলমেন্টসের জন্য যে সমস্ত মানুষ ভুগে যেমন ধরুন এ্যাপেনডিসাইটিস, কোলাইটিস, হাইড্রোসিল, হার্ণিয়া ইত্যাদি অসুখে ভুগছে, কিম্বা কোন কিডনি ষ্টোনে ভুগছে, তারা হাসপাতালে হাসপাতালে ঘুরছে, কোন বেড পাচ্ছে না, তাদের

কোন বন্দোবস্ত হচ্ছে না। এই অবস্থায় তারা যদি নার্সিং হোমে বন্দোবস্ত করতে পারেন তবে তাদের চিকিৎসার বন্দোবস্ত হতে পারে। সেই জন্য আমি আপনাকে অনুরোধ জানাব আপনি বেড বাড়ান। তাছাড়া মাইনর সার্জারি এলমেন্টের জন্য একটা হসপিটাল করুন যেখানে সামান্য একটা হার্ণিয়া বা হাইড্রোসিলের জন্য একজন ক্ষেত মজুর, বা গ্রামের কৃষক কাজ করতে পারছে না, একটা শ্রমিক কাজ করতে পারছে না, সেখানে সে অনায়াসেই চিকিৎসিত হয়ে সমাজে আবার সে প্রতিষ্ঠিত হতে পারবে। সেই জন্য আমি আপনার কাছে অনুরোধ করবো আপনি একটা মাইনর সার্জারি এলমেন্টসের জন্য আলাদা একটা হাসপাতাল করুন যেখানে ৪-৫-৬ দিন থেকে চিকিৎসা করিয়ে ফিরে যেতে পারবে। সেকেন্ড হচ্ছে আউটডোর রোগীর ব্যাপার---আমাদের মত একদল লোক আমরা যেগুলোকে মনে করি কনসাল্ট করা দরকার, সেই সমস্ত গরীব রোগীদের কনসালটেশনের জন্য আউটডোরে পাঠাই। কিন্তু মুস্কিল হচ্ছে কি আউটডোরের যে অবস্থা হয়েছে তাতে করে কোন রকম স্পেশালাইজড এ্যাডভাইস তারা দিতে পারেন না। সার্জিক্যাল ওয়ার্ডের কথা যদি ধরেন তাহলে দেখবেন একটি হসপিটালে কম করে ২০০ জন পেসেন্টকে দেখতে হয় আউটডোরে, মেডিকেল সাইডে ৩০০ থেকে ৩৫০ জনের মত রোগী দেখতে হয়। ডাক্তার থাকেন একজন, ভিজিটিং সার্জেন, ভিজিটিং ফিজিসিয়্যান, হাউস সারজেন থাকেন ২ জন। এই মোট ৩ জন ডাক্তারের পক্ষে ২৫০/৩০০ রোগী দেখা সম্ভব নয় এবং এতে স্পেশালাইজড এ্যাডভাইস দেওয়া সম্ভব নয়। সেই জন্য আমি আপনার কাছে অনুরোধ করবো, আগেও বলেছি, এখন আবার বলছি আউটডোরে ইকুইপমেন্টস, ম্যানিং আরো বেশী বাড়াতে হবে। তার কারণ আপনারা জানেন আউটডোর ম্যানিং না থাকলে আমাদের যে সমস্ত গরীব জনসাধারণ চিকিৎসিত হতে যায়, তারা ঠিকমত চিকিৎসা পেতে পারে না। তৃতীয়তঃ আর একটি খুব ইমপর্ট্যান্ট জিনিস হচ্ছে এই, যে জন্য ডাক্তারা অনেক সময় এ্যাসল্ট হন, সেটা ইমার্জেন্সি ডিপার্টমেন্টের ম্যানিং-এর ব্যাপারে এবং সেখানে হয়ত একসঙ্গে ৬ জন রোগী গিয়ে হাজির হল এবং তার মধ্যে একজনের হয়ত করোনারি থম্বসিস হয়েছে, কারো হয়ত হেভি ইনজুরি হয়েছে, কোনটা হয়ত ব্লিডিং কেস---ইমার্জেন্সি অফিসার আছেন একজন, ২ জন ডাক্তার আছেন। এই ৩ জন কি করে একসঙ্গে এতগুলি রোগীকে এ্যাটেন্ড করবেন? একজনকে দেখতে গেলে ৫ জন তো আনএ্যাটেনডেড রয়েই যাবেন। যার ফলে দেখা গেল একজন হয়ত মারা গেলেন। ফলে হয় কি---ঐ যারা এ্যাটেনড্যান্ট আছেন তারা এ্যাসল্ট করতে যান। তাই আপনার কাছে অনুরোধ আপনি যদি ম্যানিং-এর একটা ব্যাবস্থ করেন তাহলে খুব ভাল হবে এবং এ্যাডমিনিস্ট্রেসনের পক্ষেও অনেক সুবিধা হবে। তারপরে আর একটি জিনিস সম্বন্ধে বলতে চাই। আমি কলেজ হসপিটালের সঙ্গে ৩২ বছর এ্যাটাচ ছিলাম। আমি দেখেছি হসপিটালের যে সমস্ত ইকুইপমেন্টস আছে সেগুলি অনেক পুরানো। যেমন আর জি, কর মেডিক্যাল কলেজ হসপিটালে যে সমস্ত ইনসট্রুমেন্ট আছে তা অত্যন্ত পুরানো ১৯২০ সালে যখন কলেজ স্থাপিত হয়েছিল তখনকার ইনসট্রুমেন্ট দিয়েই এখনও চলছে। কাজে আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো বছর বছর চুনকাম, রিপেয়ারের সঙ্গে সঙ্গে ঐ সমস্ত পুরানো ইনসট্রুমেন্টগুলিও সত্বর বদলে দিন তাহলে কাজ করার সুবিধা হবে। তারপর স্যার, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আর একটি দিকে নিবদ্ধ করবো। সেটা হচ্ছে, আমাদের দেশের স্মল পকসের অবস্থা। আমাদের দেশে প্রফাইলেটিক স্কীমের কথা এই প্রসঙ্গে আলোচনা করবো। আপনারা সকলেই জানেন, প্রিভেনসান ইজ বেটার দ্যান কিওর। আমাদের দেশে ওর্য়াল্ড হেল্থ অর্গানাইজেসান থেকে ১৯৫৭ সালে প্রথম ম্যাসিভ ভ্যাকসিনেসানের জন্য চেষ্টা করা হয়েছিল। তারা দেখলেন ম্যাসিভ ভ্যাকসিনেসানের চেয়ে সারভাইলেন্স এ্যাণ্ড কনকমিটেন্ট। স্কীমটা মোর পাওয়ারফুল। যার জন্য তারা চেষ্টা করলেন এই স্কীমটার দ্বারা কমপ্লিটলি স্মল পকস ইর্যাডিকেসান করতে তারা পৃথিবীর বহু দেশেই করেছেন কিন্তু দুঃখের কথা, ইণ্ডিয়া, বাংলাদেশ, নেপাল এবং পাকিস্থানে এখনও স্মল পক্স ইর্যাডিকেসান হয়নি। আবার ইণ্ডিয়ার মধ্যে বাংলা, বিহার, ইউ, পি, সেন্ট্রাল প্রভিন্স'-এ এখনও স্মল পক্সের প্রাদুর্ভাব আছে। আবার বাংলাদেশের মধ্যে মেদিনীপুর, কোলকাতা, হুগলী, ২৪-পরগণা এই ৪টি জায়গায় প্রিভ্যালেন্স আছে। কাজেই আমরা আশা করবো, আপনারা ফায়ার ফাইটিং প্রোগামের মতন সারভাইলেন্স

স্কীম যেটা আছে সেটা ভালভাবে চালু করবেন। ফোর্থ রিগার্ডিং ফ্যামিলি প্ল্যানিং। সম্বন্ধে স্যার, ওরা কিছু কটুক্তি করছেন। এ সম্বন্ধে আমার বক্তব্য হল, ফ্যামিলি প্ল্যানিং প্রোগাম আমাদের দেশে বিশেষ করে দরকার। তার কারণ আমাদের দেশে প্রত্যেক প্রায় ১০ পারসেন্ট করে পপুলেসান বাড়ছে। আপনারা সকলেই জানেন এখনই প্রায় কোটিতে দাঁড়িয়েছে। কাজেই ফ্যামিলি প্ল্যানিং না করলে ভবিষ্যতে আমাদের অসু হবে। আমাদের এগ্রিকালচারাল ল্যানডের উপর চাপ পড়বে, ইকনমির উপর চাপ প এবং কর্মসংস্থানের উপর চাপ পড়বে। যার জন্য আমি আবার বলব, ফ্যামিলি প্ল্য বিশেষ করে দরকার। আর সে কাজ করতে গেলে দরকার রুরাল হেল্‌থ ক্লিনিকগু হেল্‌থ ভিজিটার, নার্স, মেডিক্যাল ম্যান দিয়ে এই ফ্যামিলি প্ল্যানিং-এর ব্যাপারে মটিভে ক্যামপেন করা দরকার। এই বলে এই বাজেটকে সমর্থন করে শেষ করছি।

**Dr. Ramendra Nath Dutt :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর ব্যয়বরাদ্দ সমর্থন করতে উঠে কয়ে কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মোট স্বাস্থ্যকেন্দ্রের স —প্রাইমারী হেল্‌থ সেন্টার, হেল্‌থ সেন্টার ইত্যাদি মিলে ৫৬০, তারমধ্যে কোন হে সেন্টারে তিন জনের জায়গায় দু জন কোন জায়গায় একজন ডাক্তার ছিলেন এবং হেল্‌থ সেন্টারে কোন ডাক্তারই ছিলেন না। এক বছরের মধ্যে আমরা দেখছি মান স্বাস্থ্যমন্ত্রী ২৯টি বাদে সমস্ত জায়গায় ডাক্তার দিয়েছেন। যে ২৯টি জায়গায় দিতে পারে সেখানে না দিতে পারার কারণ হচ্ছে, অত্যন্ত দুর্গম জায়গা। স্যার, এরজন্য আমি প্রথ মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। তারপর মেডিক্যালে ভর্তির জন্য তিনি ডিষ্ট্রিক্‌ট কোটার ব্যবস্থা করেছেন সেজন্য তাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। স আমাদের তিমিরবাবুরা নাকি গরীবের বন্ধু কিন্তু গ্রামের গরীব ছেলেদের জন্য ননীব আমলেও তারা এ ব্যবস্থা করেননি। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৯ স্পেশালিষ্টকে তিনি কোলকাতা থেকে বাইরে পাঠিয়েছেন এরজন্য তিমিরবাবু দেখ অনেক অশ্রু বিসর্জন করলেন। স্যার, এঁদের প্রত্যেকের মাসিক মাহিনা হাজার টা কম নয় এবং এঁরা কখনও কোলকাতার বাইরে যাননি। গত ২০/২৫ বছর ধরে ভেষ্টেড ইনটারেষ্ট হয়ে কোলকাতায় বসে আছেন। এঁরা হাসপাতালে চেয়ে নার্সিং হো বেশী ট্রিটমেন্ট করতেন। কাজেই স্যার, এঁদের বাইরে পাঠিয়ে এমন কিছু অন্যায় ক করা হয়নি। স্যার, গরীবদের বন্ধু হয়ে তিমিরবাবু যে এঁদের জন্য অশ্রু বিসর্জন কর এটা আমি চিন্তা করতে পারিনি।

[2-50—3-00 p.m.]

কারণ এদের কেউ গরীব নয়, এরা ভেষ্টেড ইনটারেষ্ট হয়ে কলকাতায় বসেছিল। অ অজিতবাবুকে ধন্যবাদ জানাই তিনি অনেক রকম রিপ্রেজেনটেসান-এর কোনটাতেই ক দেননি। তারা যে নার্সিং হোমে-এর সঙ্গে এ্যাটাচ থাকেন সেই নার্সিং হোম সম্ব আপনাকে একটু বলা দরকার। কলকাতায় এবং বাইরে দেখছি এই নার্সিং হোম ব্যাঙের ছাতার গজিয়ে উঠছে এবং এদের উপরে সরকারের কোন কন্ট্রোল নেই। যে সমস্ত ডাক্তাররা হসপিট এর সঙ্গে এ্যাটাচ আছেন, স্পেশাল গ্রেড অথবা সিলেকসান গ্রেড-এর ডাক্তাররা এবং অন্যান্য ডা তারা হাসপাতালের ইনটারেষ্ট-এর চেয়ে তাদের ইনটারেষ্ট বেশী থাকে নার্সিং হোম-এর দি এরা বেশীর ভাগই প্রায় শতকরা ৯৫ পারসেন্টই বাইরের নার্সিং হোমে-এর সঙ্গে এ্যা আছেন। হাসপাতালগুলিতে অনেক সময় তারা অন্য লোক দিয়ে ক্যানভাস করে না হোমে নিয়ে গিয়ে রুগীদের চিকিৎসা করার ব্যবস্থা করেন। গরীব লোক প্রাণের অনেক সময় ঘটিবাটি বিক্রয় করে নার্সিং হোম-এ চিকিৎসা করতে বাধ্য হয়। অ আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো এই নার্সিং হোমগুলির উ কন্ট্রোল করার ব্যবস্থা করুন। হয় এগুলি ন্যাশান্যালাইজ করুন অথবা কোন এক আইন করে যাতে এটাতে সম্পূর্ণ কন্ট্রোল গভর্ণমেন্ট থেকে করা যায় তার ব্যবস্থা করু এই সিলেকসান গ্রেড-এর ডাক্তাররা তারা লেকচারার হন, আর অন্য যে কোন প

থাকুন তাদের প্রাকটিস সম্পূর্ণ বন্ধ করতে হবে তা না হলে রুগীরা তাদের কাছ থেকে চিকিৎসা পাবে না। তারা এই সব বাইরের নার্সিং হোম এবং পে ক্লিনিক-এর দিকে বেশী নজর দেন, হাসপাতালের দিকে নজর দেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিমিরবাবু ব্লাড ব্যাঙ্ক-এর কথা বললেন। আমি একথা বলতে চাই যে, আমাদের স্বাস্থ্যমন্ত্রী প্রত্যেক জেলাতে ব্লাড ব্যাঙ্ক খুলেছেন। আজকে শুনলাম যে সাব-ডিভিশন-এ আরম্ভ করেছেন। ২টি সাব-ডিভিশন যেখানে বিশেষ দরকার—আসানসোল এবং রায়গঞ্জ যেখানে কমিউনিকেশান-এর খুব ডিফিকাল্টী আছে সেখানেও খুলছেন ব্লাড ব্যাঙ্ক সেজন্য আমি তাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আর আমাদের কানাইবাবু বললেন যে হাসপাতালের বেড সংখ্যা এখন খুব কম আছে, এটা ঠিক নয়। হাজার প্রতি একটি বেড করার কথা। এক মাত্র পশ্চিমবাংলায় আজ পর্যন্ত •৯-এ রিচ করতে পেরেছে এবং সেটা আমাদের স্বাস্থ্যমন্ত্রীর চেষ্টায় হয়েছে। আমি বলবো যে প্রত্যেক ডিস্ট্রিক্ট হসপিটাল যেন ওয়েল ইকুইপড করেন। আপনি জানেন যে অনেক রকম ট্রিটমেন্ট আছে যেটা মফঃস্বলে নাই। যেমন নিউরো সার্জারি, থোরাসিক সার্জারি এ সবের ইউনিট যেন প্রত্যেকটি ডিস্ট্রিক্ট হসপিটাল-এ করা হয় অর্থাৎ মালটিপারপাস হসপিটাল করেন যাতে সব রকম ফেসিলিটি প্রত্যেক ডিস্ট্রিক্ট হসপিটাল পায় তার ব্যবস্থা করবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেডিক্যাল স্টোর্স সম্পর্কে বলতে চাই যে, মেডিক্যাল স্টোর্সটা অন্তত নর্থ বেঙ্গল-এ একটা করুন। সেখান থেকে যাতে নর্থ বেঙ্গল-এ হেল্‌থ সেন্টার-এ ঔষধ যায়, তাহলে এই যে ঔষধ-এর অভাবের কথা যা শুনা যায় সেটা আর শুনতে হবে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শেষে একটি কথা বলবো সেটা হচ্ছে লেপ্রোসি। এটা নেগলেক্টেড হচ্ছে। লেপ্রোসিতে যদিও লোক কম মরে কিন্তু লোককে এতে ক্রিপিল করে দেয়। সেজন্য এই লেপ্রোসির দিকে নজর দিতে বলছি কারণ এটার দিকে নজর দেওয়া হয় না। ১৯৫৫ সালে একটা সার্ভে করা হয়েছিল তাও স্যাম্পল সার্ভে। তাতে দেখা গিয়েছিল যে বাকুঁড়ায় টু টু থি পারসেন্ট, পুরুলিয়ায় টু টু থি পারসেন্ট লোক লেপ্রোসিতে ভুগতো, বীরভূমে ওয়ান টু টু পারসেন্ট। বর্তমানে এটার আবার টোট্যাল সার্ভে করে দেখা দরকার যে এ্যাকচুয়ালি বর্তমানে কি অবস্থায় আছে। কারণ ওয়ান পারসেন্ট-এর উপরে হলে এ্যাপিডেমিক এরিয়া বলতে হয় এবং সেখানে ট্রিটমেন্ট-এর ব্যবস্থা করতে হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শেষে একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো। ওনারা এ্যাডহক বি, এম, এস, এ্যাপয়েন্ট করেছেন এবং তাদের যারা ২০-৩-৭২ তারিখের পরে এ্যাডহক-এ জয়েন করেছেন তাদের ওনারা ডেট অফ জয়েনিং ইন এ্যাডহক সার্ভিস থেকে রেকগনিশান দিচ্ছেন এ্যাস বি, এম, এস, আর তার আগে যারা জয়েন করেছেন এ্যাডহক-এ তাদেরকে ওনারা সেই ডেট থেকে রেগুলার সার্ভিস দিচ্ছেন না। এর ফলে হচ্ছে কি, না, যে ডাক্তাররা ২০-৩-৭২ তারিখের পরে এ্যাডহক বি, এম, এস,-এ জয়েন করলো তারা সিনিয়ার হবে। আর ২০-৩-৭২ তারিখের আগে যারা জয়েন করেছেন তারা জুনিয়র হয়ে যাবে। কাজেই সেজন্য অনুরোধ করবো এই অন্যায়ের প্রতিকার করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Ekramul Haque Biswas:**

মাননীয় স্পীকার স্যার, আজকে স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দ দাবী এই সভায় উপস্থিত করেছেন আমি আন্তরিকভাবে তাকে সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে কিছু বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কথায় আছে হেল্‌থ ইজ ওয়েল্‌থ—আজকে সারা পশ্চিমবাংলার স্বাস্থ্যরক্ষা এবং স্বাস্থ্যের দায় দায়িত্ব রক্ষার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যেমন দায়িত্বভার গ্রহণ করেছেন, অনুরূপভাবে সারা পশ্চিমবাংলার যে চার হাজার আট শত

সরকারী ডাক্তার আছেন, তাদেরও সমভাবে সেই দায়িত্ব দেওয়া আছে। আজকে ২ দিন হতে চললো তারা কর্মবিরতি করে চলেছেন। সরকার পক্ষ থেকে একটা সুনির্দি মীমাংশার পথ তাদের দেওয়া হয়েছিল কিন্তু দেখা যাচ্ছে আজ পর্যন্ত তারা সেই মীমাংশা পেঁৗছতে পারেন নি। তাদের যে দাবী, সেই দাবী মোটামুটিভাবে সরকারপক্ষ মে নিয়েছিলেন। কিন্তু অসহযোগ করে সারা পশ্চিমবাংলায় এক বিভ্রান্তিকর অবস্থার সৃষ্টি করেছেন। আমি মনে করি যে এর আশু মীমাংশা হওয়া দরকার। আমি ডাক্তার এব ইঞ্জিনিয়ার বন্ধুদের বিনীতভাবে আবেদন নিবেদন করছি যে তারা সত্বর এই বিভ্রান্তিক পথ ছেড়ে সরকার যে সমস্ত নির্দেশ দিয়েছেন, সেইগুলো মেনে নিন এবং শীঘ্র কর্মে যোগদা করে সারা পশ্চিমবাংলার মানুষের শান্তি ফিরিয়ে আনুন, এই আশা করবো। সঙ্গে সে সেই সব বন্ধু এবং আমাদের স্বাস্থ্যমন্ত্রীকে ভেবে দেখতে অনুরোধ করবো যে যারা মেডিক্যা গ্রাজুয়েট এবং পোষ্ট-গ্রাজুয়েট আছেন তারা যদি এ্যাডমিনিষ্ট্রেশনে আসতে চান তার যেন আই, এ, এস, পরীক্ষায় কম্পিট করে এই হেল্‌থ ডিপার্টমেন্টের সেকরেটারি ব অন্যান্য যে সমস্ত এ্যাডমিনিষ্ট্রেশনের সেকরেটারি পদ আছে সেই সব পদে যাবার চেষ্ট করেন। তাই আপনার মাধ্যমে মাননীয় অধ্যক্ষ মহাশয়কে জানাই, আমাদের দেশে জনসাধারণ প্রায় ৭০ ভাগ গ্রামে বাস করে এবং সেই ৭০ ভাগ দারিদ্র সীমার নীচে বাস করছে। আজকে জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে আমাদের অর্থনৈতিক কাঠামো ভেে পড়ছে। দেশের সমৃদ্ধি এবং শান্তি আনতে গেলে আমার মতে যে ফ্যামিলি প্ল্যানিং প্রচেষ্ট সরকার পক্ষ থেকে যা নেওয়া হয়েছে, সেই ফ্যামিলি প্ল্যানিং প্রগ্রামকে আরও সুসংহত ভাবে, আরও ভালভাবে আনবার জন্য আমাদের আপ্রাণ চেষ্টা করা দরকার। তা এটা দুরীকরণের জন্য দুটি পদ্ধতির প্রয়োজন হবে। একটা হচ্ছে বাড়তিহারের ে ভোগ্যপণ্য, সেটা সমভাবে বন্টন এবং সেই সঙ্গে সঙ্গে জন্মহার নিয়ন্ত্রণ। আমরা দেখেছি পল্লীগ্রামে যে সমস্ত ফ্যামিলি প্ল্যানিং-এর কর্মীরা আছেন—ডাক্তাররা যেদিন তাদের নির্দে দেন সেদিন হয়তো বিভিন্ন গ্রামে তারা যান এবং পরিদর্শন করেন। কিন্তু তাদের ে কর্ত্তব্য বা দায়িত্ব, সেটা তারা ঠিকভাবে পালন করেন না। সেই জন্য আমি মনে কি যে সমস্ত ফ্যামিলি প্ল্যানিং কর্মী আছেন তাদের ভালভাবে ট্রেনিং দিয়ে, তাদের দায়িত্ব কর্ত্তব্য সম্পর্কে সজাগ করে দেওয়া দরকার এবং কর্ত্তব্যে অবহেলা করলে তাদে সম্বন্ধে ভালভাবে চিন্তা করে দেখতে হবে।

[3-00—3-10 p.m.]

সঙ্গে সঙ্গে আমরা দেখেছি যে আমরা যেমন গ্রামবাংলা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেখানে যেমন প্রতি ব্লককে একটি করে প্রাইমারী হেল্‌থ সেন্টার এবং দুটো করে সাবসিডারি হেল্‌ সেন্টার আছে। কিন্তু জনসংখ্যার তুলনায় এটা অত্যন্ত অপ্রতুল। আমার মনে হয় আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১০ হাজার গ্রামের জন্য একটা করে হেল্‌থ সেন্টার প্রতি গ্রামে এবং ১০০০ লোক পিছু একটি করে রোগীর শয্যা করার ব্যবস্থার কথা হচ্ছে তার জন আমি আমাদের স্বাস্থ্যমন্ত্রীকে বলছি যে আমরা জানি প্রিভেনশন ইজ বেটার দ্যান কিয়োর আমরা জানি বিশেষকরে পল্লী অঞ্চলে বিভিন্ন ঋতুতে যে সমস্ত রোগ দেখা দেয় যেম স্মল পক্স, কলেরা, এনকাফেলাইটিস বা পলিও ইত্যাদি যে সমস্ত রোগের প্রভাব দেখ দেয়, সেগুলির কোন সুষ্ঠু চিকিৎসা ব্যবস্থা এখনো হয়নি। তিনি এই গুলির যাতে সু চিকিৎসা ব্যবস্থা করতে পারেন তার জন্য আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আমর জানি যে পশ্চিমবঙ্গে আরো দুটো মেডিকেল কলেজ স্থাপিত হবে, সেই জন্য আমা স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন যে তিনি যদি মুর্শিদাবাদ জেলার বহরমপুরে একটি মেডিকে কলেজ স্থাপন করেন তাহলে গ্রামবাংলার ডাক্তারের যে অভাব সেটা অনেকটা মিটতে পারে। সেই জন্য আমি দাবী করছি যে বহরমপুর সদর হসপিটাল-এ বহরমপুর মেডিকে কলেজ স্থাপন করুন। এবং এটা করে আমাদের গ্রামবাংলার মানুষের অনেক দিনে আশা আকাঙ্খাকে যদি বাস্তব রূপ দিতে পারেন তাঁহলে স্বাস্থ্যমন্ত্রীকে তথা পশ্চিমব সরকারকে জনসাধারণ চিরদিন মনে রাখবে। এটা হবে এই বিশ্বাস রেখে এবং এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Supriyo Basu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় স্বাস্থ্য খাতে যে ব্যয়বরাদ্দের দাবী সভার কাছে উৎথাপন করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। আমি সমর্থন জানাচ্ছি শুধু মাত্র সরকার পক্ষের একজন সদস্য হিসাবেই নয়। অনেকে হয়তো মনে করতে পারেন যে সরকার পক্ষের সদস্য বলেই আমি সমর্থন করছি। কিন্তু আজকের যে ব্যয়-বরাদ্দ মন্ত্রিমহাশয় আমাদের কাছে উপস্থিত করেছেন তার দিকে যদি তাকিয়ে দেখি তাহলে দেখব যে পশ্চিমবাংলার সাধারণ মানুষের কথা চিন্তা করে, নিপীড়িত মানুষের কথা চিন্তা করে, গ্রামবাংলার মানুষের কথা চিন্তা করে আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, এই ব্যয়বরাদ্দ তৈরী করেছেন। আমরা দেখতে পাচ্ছি যে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় গ্রামের মানুষের চিকিৎসার জন্য কলকাতার ভাল ভাল স্পেশালিস্টেদের বা বিভিন্ন জায়গার ভাল ভাল স্পেশালিষ্টদের গ্রামে পাঠাবার জন্য চেষ্টা করছেন। কয়েক জায়গায় পাঠিয়েছেন এবং আমরা আশা করছি যে আরো অনেক জায়গায় পাঠাতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু এলোপ্যাথিক নয়, হোমিওপ্যাথিক, আয়ুর্বেদিক, প্রতিটি দিকে, বিভিন্ন জায়গায় হাসপাতাল স্থাপনের জন্য, গ্রামে গ্রামে স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য এবং তার সংখ্যা বাড়ানোর জন্য এবং প্রয়োজনীয় সংখ্যক বেড যাতে সেখানে থাকে সেই সব দিকে নজর রেখে আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এই বাজেট উৎথাপিত করেছেন। সেই জন্য আমি পশ্চিমবঙ্গের একজন সাধারণ মানুষ হিসাবে এবং বিধানসভার একজন সদস্য হিসাবে তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি।

আজকে যে ডাক্তারবাবুরা ধর্মঘট করেছেন তাদের সম্বন্ধে আমি এটা বলতে চাই না যে, এই টেকনোক্রাট এবং ব্যুরোক্রাটদের ঝগড়ায় আমি ব্যুরোক্রাটদের পক্ষে বা এই কথা বলতে চাই না যে আজকে আমলারা দেশকে এগিয়ে নিয়ে যেতে পারবে। আমি এই কথা বলি যে পশ্চিমবঙ্গ বস্তুত আমলাদের দ্বারা নিপীড়িত হচ্ছে। ডাক্তারবাবুরা ধর্মঘট করে আছেন। আমরা যদি দেখতাম এঁরা নিজেদের চেষ্টায় সরকারকে সাহায্য করে চিকিৎসায় উন্নতি করতে পেরেছেন তাহলে আমরা তাঁদের সমর্থন করতে পারতাম। কিন্তু এই ডাক্তারবাবুদের সম্বন্ধে অনেক ঘটনা আছে যা বলা যায়। হাওড়া জেলা হাসপাতাল একটা খুব বড় হাসপাতাল। কিন্তু এখানকার মানুষরা বলেন এখানে যে মানুষ ঢোকে সে আর বেরোয় না, আবার অনেকে বলেন যে এখানে ঢুকলে স্বর্গের সিড়ি পাওয়া যায় কিছু দিন আগে এখানে বলেছিলাম যে ডাক্তার অফিসারদের কাছে নার্সিং ট্রেনিং-এর ফাইল পড়ে আছে---হাওড়া হাসপাতালের উন্নতির মাধ্যমে হাওড়ায় লোকের অনেক উপকার হোত। হাওড়ায় যে তুলসীদাস লক্ষ্মীদেবী জয়সওয়াল আছে সেটা একটা প্রাইভেট হাসপাতাল ছিল সেটা সরকার গ্রহণ করেছেন এবং কিছু শয্যা বাড়িয়ে এখানে চিকিৎসার ব্যবস্থা করছেন কোলকাতার এন, আর, এস, মেডিকেল কলেজ বা পি, জি,-তে যানবাহন ইত্যাদি অসুবিধার জন্য লোকে আসতে পারে না। সেজন্য আমরা দেখছি সেই হাসপাতালকে লেভেল আপ করার জন্য স্বাস্থ্যমন্ত্রী চেষ্টা করছেন? কিন্তু দুঃখের বিষয় সেখানে যন্ত্রপাতি থাকা সত্বেও এক্স-রে ক্লিনিক, অপারেশন থিয়েটার ওপেন করা হচ্ছে না। এর জন্য ব্যুরোক্রাটিকরা দায়ী নন, ডাক্তারবাবুদের জন্য এসব চালু হচ্ছে না। পি, ডবলু, ডি,-র ইঞ্জিনিয়ারদের জন্য এই হাসপাতালের ৪ তলা বাড়ীতে লিফট হচ্ছে না। আজ স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি এই সমস্ত ডাক্তারদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন যাতে সাধারণ মানুষরা চিকিৎসার হাত থেকে বঞ্চিত না হয়। আমরা জানি রায় মন্ত্রীসভা কিছু করতে পারেন। আমরা জানি এর আগে যে রায় মন্ত্রীসভা ছিলেন তাঁরা কোলকাতায় আই, ডি, হসপিটাল স্থাপন করে গেছেন। হাওড়ায় যে সত্যবালা হাসপাতাল আছে সেখানে মিউনিসিপ্যালিটি তাকে রক্ষণাবেক্ষণ করেন, সরকারও কিছু সাহায্য দেন। সেখানে অবশ্য ৫০টা বেড আছে, কিন্তু দুঃখের বিষয় সেখানে কোন বেড নেই সব মাটিতে পড়ে থাকে। আপনার মাধ্যমে অনুরোধ করব এক রায় মন্ত্রীসভা যখন আই, ডি, হসপিটাল করে গেছেন তখন আর এক রায় মন্ত্রীসভা এই সত্যবালা হাসপাতালকে পূর্ণাঙ্গ হাসপাতাল করলে হাওড়া, হুগলীর মানুষ উপকৃত হবে। আর,

এস, পি,-র তিমিরবাবু ও সি, পি, আই,-এর সত্যবাবু যে সব কথা বললেন তা শ্রুতি-মধুর শুনতে ভালই লাগে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি তাঁদের এই বৈপ্লবিক চিন্তাধারা ১৯৬৭-৬৯ সালে কোথায় ছিল সেই সময়ে তাঁরা কিছু করতে পারেননি। আজ ডাক্তার-বাবুদের প্রাইভেট প্রাকটিস ও নার্সিং হোম করে নিজেদের আয় বাড়াচ্ছেন। তাঁরা সাধারণ মানুষকে না দেখে নার্সিং হোম বাড়িয়ে ব্যক্তিগত লভ্যাংশ বাড়িয়ে যাচ্ছেন। আজ স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি দৃঢ় পদক্ষেপে এই চিকিৎসকদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করুন। আজ স্বাস্থ্য বরাদ্দ সমর্থন করতে গিয়ে এইটুকু বলব যে শুধু মাত্র সমর্থন করলেই চলবে না আজ চাই ডাইরেক্ট সহযোগিতা, তা না হলে স্বাস্থ্যকেন্দ্র থেকে আরম্ভ করে কিছুরই উন্নতি হবে না। তাই আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে একটা লোকাল এ্যাডমিনিস্ট্রেসন করুন যার মাধ্যমে ছোটখাট হাসপাতালের অনেক উন্নতি হতে পারে।

[3-10—3-35 p.m.]

**Shri Rathin Talukdar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অজিত পাঁজা মহাশয় কর্তৃক উৎথাপিত ব্যয়বরাদ্দের দাবী সমর্থন করতে গিয়ে আমি আপনার মাধ্যমে দু'চারটি কথা বলতে চাই। মাননীয় অজিত পাঁজা মহাশয় তাঁর বাজেটের মধ্য দিয়ে অনেক কথা বলেছেন, কিন্তু আমরা দেখতে পাচ্ছি, প্রদীপের নিচে অন্ধকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমি আপনার মাধ্যমে এই হাউসকে জানিয়েছিলাম, গত বছর আমরা যখন তৃতীয় চতুর্থ শ্রেণীর কর্মচারী, যারা হাসপাতালের সবচেয়ে নিম্নতম কর্মচারী তাদের নিয়ে আন্দোলন করেছিলাম সেই আন্দোলন দমনের জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী, অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, পুলিশ নিয়োগ করেছিলেন। শুধু পুলিশ নিয়োগ করেন নি, তিনি ১১ জন কর্মীকে বেআইনী সাসপেন্ড করেছিলেন এবং ৩২/৩৩ জন কর্মচারীকে যারা নিম্ন শ্রেণীর কর্মী যারা হরিজন যারা অবহেলিত নিরন্ন তাদের অন্যায়ভাবে বদলি করেছিলেন এবং সেই আন্দোলনের যে নেতা ছিলেন সুশীল কুমার বসু যিনি হাসপাতাল কর্মচারীদের আন্দোলনের সঙ্গে দীর্ঘ ২০ বছর যাবত যুক্ত ছিলেন তাঁকে মিসায় গ্রেপ্তার করেছিলেন। আমরা কলকাতা হাইকোর্ট থেকে তাঁকে ছাড়িয়ে আনতে পেরেছি। এই বাজেট বরাদ্দের মধ্য দিয়ে তিনি কোটি কোটি টাকা হাউসের কাছে দাবী করেছেন, কিন্তু হরিজন, চতুর্থ শ্রেণীর কর্মচারীদের বাসগৃহের কোন ব্যবস্থার কথা এতে নেই। ১৯৫৮ সালে স্বর্গীয় পণ্ডিত জহরলাল নেহেরু ঘোষণা করেছিলেন হাসপাতালের চতুর্থ শ্রেণীর কর্মচারী যারা মূলত শতকরা ১শো জনই নিম্ন শ্রেণীর অবহেলিত সিডিউলড কাস্ট সম্প্রদায়, হরিজন সম্প্রদায়ের জন্য বাসস্থানের ব্যবস্থা করা হবে। স্বাস্থ্যমন্ত্রী মহাশয় হয়ত বলবেন যে আমরা করেছি। আমি জানি এন, আর, এস, আর, জি, কর হাসপাতালের চতুর্থ শ্রেণীর কর্মচারীদের জন্য কাশীপুরে একটা বিল্ডিং করা হয়েছে। কিন্তু আজকে যদি হরতাল হয়, গাড়ী-ঘোড়া বন্ধ হয়ে যায় তাহলে সেই কর্মচারীদের পক্ষে কাজে যোগদান করা যে কি অসুবিধা হয় সেটা অনুমান করতে পারেন। তারা সিফটিং ডিউটি করে রাত্রে যখন বাড়ী ফিরে যায় তখন তাদের যে কি অসুবিধা হয় সেটা নিশ্চয়ই বুঝতে পারছেন। সর্বশেষে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারকে জানাতে চাই ডাক্তার এবং ইঞ্জিনিয়ারদের কর্মবিরতির জন্য যে অসহনীয় অবস্থা চলছে তাতে আমরা তাঁকে অনুরোধ করব ডাক্তার এবং ইঞ্জিনিয়ারদের দাবী নীতিগতভাবে স্বীকার করে নেওয়া উচিত। কারণ, আমরা জানি ১৯৬৭ সালে আমাদের শ্রদ্ধেয়া প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন এই ডাক্তার ইঞ্জিনিয়ার টেকনোক্রাটদের বিশেষ সম্মান, বিশেষ মর্যাদা দিতে হবে। আমরা দেখতে পাচ্ছি শুধুমাত্র তাদের অর্থনৈতিক দাবী ছিল না, তাদের দাবীর মধ্যে বিশেষভাবে ছিল অধিকারগত প্রশ্ন। গণতান্ত্রিক সমাজবাদ সেখানে প্ল্যানিং-এর কথা বলছি, বড় বড় কাজের কথা বলছি, প্ল্যানিংএর মাধ্যমে হাজার হাজার কোটি টাকা ব্যয় হবে বলছি সেখানে মুখ্য ভূমিকা থাকা উচিত ঐ ডাক্তার এবং টেকনোক্র্যাটদের। সেজন্য আমি বলব অধিক

বিলম্ব হওয়ার আগে এখন সিদ্ধান্ত গ্রহণ করুন যাতে পশ্চিমবঙ্গের ৪½ কোটি মানুষ জীবন নিয়ে বাঁচতে পারে।

[At this stage the House was adjourned for 20 minuits]

[After adjournment]

[3-35--3 45 p.m.]

**Shri Ananda Gopal Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত একটা সুখবরের প্রতি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ১২ তারিখে এই হাউসে আপনার দেওয়া সুবিধা লাভ করে আমি দুর্গাপুর হিন্দুস্থান স্টীল প্ল্যান্ট এবং এ্যালয় স্টীল প্ল্যান্ট-এর এমপ্লয়ীজদের দাবী নিয়ে একটা মেমোরেণ্ডাম আপনার সামনে উৎথাপন করেছিলাম। সেদিন দুর্গাপুর থেকে ৯ হাজার কর্মী হিন্দুস্থান স্টীল প্ল্যান্ট এবং এ্যালয় স্টীল প্ল্যান্ট ইউনিয়নের নেতৃত্বে এখানে এসেছিলেন তাদের দাবী নিয়ে। তাঁরা তাঁদের দাবীগুলি নিয়ে দিল্লীতে গিয়েছিলেন এবং আজকে সংবাদপত্রে বেরিয়েছে তাঁরা দিল্লী গিয়ে স্টীল মিনিস্টার, মিঃ কে. ডি. মালব্যের সঙ্গে সাক্ষাত করেছেন এবং মেমোরেণ্ডাম দিয়েছেন। স্টীল মিনিসটার তাঁদের এই আশ্বাস দিয়েছেন যে ভারতবর্ষের সমস্ত স্টীল প্ল্যান্টগুলি অবিলম্বে সম্প্রসারিত হবে দুর্গাপুর স্টীল প্ল্যান্ট শুদ্ধ। তাছাড়া একথাও বলা হয়েছে যে, এ্যালয় স্টীল প্ল্যান্টের উৎপাদন বৃদ্ধি করা হবে, তার সম্প্রসারণ করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত আনন্দের সঙ্গে বলতে চাই যে, সেদিন হাউসে সময় এবং সুযোগ না থাকা সত্ত্বেও আপনি অত্যন্ত সহৃদয়তার সঙ্গে পশ্চিমবাংলার এই গুরুত্বপূর্ণ সমস্যা হাউসে বলবার সুযোগ করে দিয়েছিলেন বলেই আমি এই বিষয় নিয়ে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে সমর্থিত হয়েছিলাম। সেদিন আপনি এই মেমোরেণ্ডাম গ্রহণ করে মন্তব্যের সহিত মুখ্যমন্ত্রীর কাছে পাঠাবার প্রতিশ্রুতি দিয়েছিলেন। তারপর আমি আমাদের প্রিয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করে আমার যেটুকু যুক্তি এবং তথ্য আছে তা দিয়ে তাঁকে অনুরোধ করেছিলাম আপনি এই বিষয় নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে চেষ্টা করুন যাতে অবিলম্বে স্টীল প্ল্যান্টের সম্প্রসারণ হয়। তিনি এই ব্যাপারে লিখিত প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং ইন্ট্রোডাকসন লেটারও দিয়েছিলেন। তিনি যে চিঠি দিয়েছিলেন তাতে তিনি লিখেছিলেন, তোমরা স্টীল মিনিস্টারের সঙ্গে দেখা কর, আমি প্রাইম মিনিস্টারের সঙ্গে আলোচনা করছি। আমাদের মুখ্যমন্ত্রীর প্রধানমন্ত্রী এবং স্টীল মিনিস্টারের সঙ্গে আলোচনা করবার ফলস্বরূপ এই সিদ্ধান্ত হয়েছে। আমি আশা করি আমাদের মুখ্যমন্ত্রী দিল্লী থেকে এসে হাউসে একটা বিশদ স্টেটমেন্ট রাখতে পারবেন এবং কখন এটা কার্যকরী হবে সেটা বলতে পারবেন।

**Mr. Speaker** : Thank you, Mr. Mukherjee. I now call upon Shri Girija Mukherjee to speak.

**Shri Girija Bhusan Mukhopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সামনে মেডিকেল বাজেট হাজির করা হয়েছে এবং এটা মঞ্জুর করা হবে। আমি এই মেডিকেল বাজেট সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। আমাদের এই মেডিকেল বাজেটে ৮ কোটি কত টাকা বাড়তি খরচ হবে বলে দেখান হয়েছে। আমরা জানি এই টাকার বেশীর ভাগ বর্তমানে যে মাইনে বৃদ্ধি এবং মূল্য বৃদ্ধি হয়েছে সেই খাতেই খরচ হবে, সত্যিকারের উন্নতির জন্য বেশী টাকা ব্যয় হবে এটা চিন্তা করতে পারছি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছু বলার আগে প্রথমে এই কথা বলব যে আমার এই বক্তব্যকে খন্ডন করবার চেষ্টা না করে এই বক্তব্যকে উপলব্ধি করে যদি সেই মত কাজ করার চেষ্টা করা হয় তাহলে হয়ত সমাজ লাভবান হবে। প্রথমে আমি বলব যে এই ডিপার্টমেন্টের মধ্যে যে বিভিন্ন ধরনের গলতি গাফিলতী এবং আরও কিছু কিছু নিম্নশ্রেণীর কাজকর্ম আছে যেগুলির কিছু কিছু উল্লেখ করার প্রয়োজন। কারণ মেন ফাংশান যারা করে সেখানটা যদি পারফেক্ট না হয় সেখানে যদি গলতি গাফিলতী থাকে তাহলে কিছুতেই পারফেক্ট এ্যাডমিনিষ্ট্রেশান হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই একটা ডিপার্টমেন্ট আছে যে ডিপার্টমেন্টে এ মেকসিমাম নাম্বার অব গেজেটেড অফিসার আছে। এবং সেজন্য ম্যাকসিমাম বাংলিং এই ডিপার্টমেন্টে আছে। এখনও পর্যন্ত কিছু এদিক ওদিক করে ট্রানসফার রদ কিম্বা মনোমত জায়গায় ট্রানস্ফার হওয়া—এগুলি এখন এই ডিপার্টমেন্টে রীতিমত চালু আছে। সেটা বিভিন্ন লোকের কাছ থেকে বিভিন্ন ডাক্তারদের কাছ থেকে আলোচনা করার সময় দেখেছি, বিভিন্ন অভিযোগ সেখান থেকে পাওয়া যায়। এবং পদোন্নতির ক্ষেত্রেও যে অনেক ধরনের এখানে গলতি গাফিলতী আছে তা যদি নাম দিয়ে বলতে বলেন আমার কাছে নাম লেখা আছে। যে যারা সরকারের ডিসিপ্লিন ভাওলেট করল, বন্ড ভাওলেট করালো, ছুটি নিয়ে বলেতে গেল ডিগ্রী করে এল, তাদের যেটা বন্ড দিয়ে যেতে হয় যে ডিগ্রী করব না, কিন্তু ফিরে আসার সঙ্গে সঙ্গে তাদের অন্তত সরকারের পক্ষ থেকে বলা উচিত যে কেন বন্ড ভাওলেট করছো। এবং সরকারের এই নীতি গ্রহণ করা উচিত যে যারা ছুটি নিয়ে বিলেতে যাবে তারা ট্রেনিং নিয়ে আসতে পারে কিন্তু তারা ডিগ্রী নিয়ে আসতে পারবে না। এই বন্ড সই করে যারা যাবে তারা ডিগ্রী নিয়ে এলে পরে,
that will be treated as a disqualification.
কিন্তু আমরা দেখি বন্ড সই করে যাচ্ছে ডিগ্রী নিয়ে আসছে পোষ্টিং পেয়ে যাচ্ছে কোন কিছু হচ্ছে না। এবং যারা ট্রেনিং নিয়ে আসে ডিগ্রী করে নিয়ে আসেন তাদের সঙ্গে ডিফারেনসিয়াল ট্রিটমেন্ট করা হয়। অর্থাৎ এই এ্যাডমিনিষ্ট্রেশান এর নিজের সৃষ্টি করা একটা সিসটেম সেই সিসটেমকে ভাওলেট করছে বা ভাঙছে এই সরকার বা কর্তৃপক্ষ। এবং এই সম্পর্কে তারা নিরুত্তর। আমি জানি খুব রিসেন্টলি দুই তিন মাসের মধ্যে একজনের রাইটার্স বিল্ডিং-এ পোষ্টিং হয়ে গেছে, তিনি রাইটার্স বিল্ডিংসএ ডাক্তারী করছেন। এখনও তিনি কোন হাসপাতালে এ্যাটাচ নন। এই রকম ঘটনা আছে। এই যদি চলতে থাকে তাহলে ছুটি নিয়ে অবস্থাপন্ন লোকের ছেলেরা বিলাতে যাবে ডিগ্রী করে আসবে এবং ৫ বছর বাদে সেই ডিগ্রীর বেনিফিট তারা পাবে। এফ, আর, সি, এস, যদি কেউ হয়, তাহলে সে নিশ্চয় বেনিফিট পাবে এবং বেনিফিটও পাচ্ছে। আমর এখানে সাজেসান হচ্ছে লেট ইট বি রিজল্ভড হিয়ার, যারা ছুটি নিয়ে বাইরে যাবে তারা যদি ডিগ্রী নিয়ে আসে তাহলে তাদের ডিগ্রী will be treated as disqualification এবং তার কোন বেনিফিট তারা পাবেন না। পানিসমেন্ট সরকার দিতে পারবেন কিনা আমি জানি না। স্যার, এই ধরণের অনেক ঘটনা বলা যায় যে এ কোশ্চেন অব ফেবারিটিজম চলছে এবং ফেবারিটিজমের জন্য সমস্ত ডাক্তারদের মন বিষিয়ে যাচ্ছে। আমরা যখন সমস্ত ডাক্তারদের কাছ থেকে একটা ভাল জিনিস চাচ্ছি যে তারা সত্যিকারের সমাজের কল্যাণ করার মন নিয়ে কাজ করুন তখন নিশ্চয় তারা এক্সপেক্ট করবে যে হ্যাঁ নিশ্চয় যারা পরিচালনা করছেন তারা সকলের সঙ্গে সমভাবে ব্যবহার করবেন। কিন্তু এখানে তা হয় না। কিছু কিছু ফেবারিটিজম হয়, অনেকে গ্রামবাংলায় কাজ না করে টিচিং পোষ্টে চলে যাচ্ছেন। আমার কাছে উদাহরণ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি অনুমতি দেন তাহলে আমি নাম উল্লেখ করতে পারি। আমার কথা হচ্ছে ফেবারিটিজম বন্ধ করতে হবে। সারকুলার যা আছে সেই সারকুলার অনুযায়ী চলতে হবে। সারকুলার আছে যে কোন হাসপাতালে ২০/২৫টির বেশী একস্ট্রা বেড হবে না। কিন্তু ১৫০টীর বেশী এক্সট্রা বেড হয়ে যাচ্ছে। অডিট অবজেকসান দিচ্ছে। আমি বলছি সারকুলারটা এ্যামেন্ড করা হোক। এবং সারকুলারটা এ্যামেন্ড করে বলা হোক যে ১৫০ এক্সট্রা বেড নিতে হবে এবং সেই অনুযায়ী সারকুলারটা বদলে দেওয়া হোক। কিন্তু সেটা কারো মাথায় থাকছে না, অথচ এই জিনিস চলছে।

[3-45—3-55 p.m.]

এখন প্রশ্ন হচ্ছে যে মন্ত্রিমহাশয় আমাদের এই গ্রামবাংলা গ্রামবাংলা করে বেশ ক্ষেপে উঠেছিলেন, অনেক ডাক্তার তিনি দিয়েওছিলেন, ২৭টি কি ২৮টি বাকী আছে---তার মধ্যে ২০টি উনি বোধহয় নিজেও চাননা যেগুলি অগম্য ইত্যাদি ইত্যাদি, কিন্তু আমি বলছি যে পাবলিক সার্ভিস কমিশনের সামনে ১৪ শত ডাক্তার এ্যাপ্লাই করেছিল চাকরীর জন্য। ডাক্তার গ্রামে যেতে ইচ্ছুক, যেতে চায়, এ্যাপ্লিকেশন করেছে, তার মধ্যে ৪ শত রিক্রুটেড হয়েছে, তার মধ্যে ২২৫ জন বোধ হয় জয়েনও করেছে। এখন আমি বলছি যে ডাক্তার যেতে চায় না একথাটা ঠিক নয়। ডাক্তার যেতে চাইছে এবং এখনো যেতে চায় কিন্তু গিয়ে তারা করবে কি? সেখানে কি আছে? সেখানে যন্ত্রপাতি নেই, সেখানে একটা এক্স-রে করতে গেলে সহরে আসতে হবে, প্যাথলজিক্যাল একজামিনেশন করতে গেলে সহরে আসতে হবে। সেখানে এনট্রো ভায়ারফর্ম, এনট্রো কুইনল আর সিরাপ বাসক, এইজন্য কি চিকিৎসা হবে স্টেটিসকোপ নিয়ে? সেখানে কতকগুলি হেল্‌থ সেন্টারকে উনি ভাল ভাল বেছে নিয়ে ইমপ্রুভ করুন, কিছুটা যন্ত্রপাতি দিন, যন্ত্রপাতি দিয়ে সেখানে প্যাথলজিস্ট পাঠান যেন প্যাথলজিক্যাল একজামিনেশন করতে পারে। তা যদি না হয় ডাক্তার যারা হয়েছে তাদের তো মানসিক দিক দিয়ে ইনটেনসিভ চাই। দুটো স্যাটিস-ফ্যাকশন চাই, আইদার মানিটারি স্যাটিসফ্যাকশন চাই অর জব স্যাটিসফ্যাকশন চাই। কিন্তু আমাদের ডাক্তারদের কি গ্রামে, কি ডিস্ট্রিক্ট সহরে জব স্যাটিসফ্যালশন আছে? তারা গতানুগতিকভাবে কাজ করে চলেছেন কারণ জব স্যাটিসফ্যাকশন নেই। ডাক্তার গাঁয়ে চাইবে, সাধারণভাবে চাইবে যে সে যে এলাকায় ডাক্তারী করছে সেই এলাকার রোগীকে সে সারিয়ে তুলবে। এ্যান্টি বায়োটিক কলকাতার হাসপাতালে দেওয়ার নিয়ম আছে, গ্রামেতে এ্যান্টি বায়োটিক দেওয়া যাবে না, ডিস্ট্রিক্ট হাসপালালে এ্যান্টি বায়োটিক দেওয়া যাবে না। একটা টাইফয়েড রোগী যদি হয় তাকে বললে একটা হাসপাতালে ভর্তি কর, প্রাইমারী হেল্‌থ সেন্টারে পাঠাও। প্রাইমারী হেল্‌থ সেন্টারে ৫০টি বেড ৫০০টা সেখানে পেসেন্টের নাম সুতরাং হল না। হয় সে নিজে কিনে নিয়ে খাবে, না হয় এ্যান্টি বায়োটিক না খেয়ে মরবে। সুতরাং এই যে সিসটেম যে সহরের হাসপাতালে এ্যান্টি বায়োটিক দিতে পারবে আর গ্রামে দিতে পারবে না এই সিসটেমটা বদল করা উচিত। গ্রামেতে দরিদ্র জনসাধারণ, দরিদ্র নারায়ণের সেবা, এই সব ভোকাবুলারির দিন শেষ হয়ে গিয়েছে, এখন কিছু কংক্রিট কাজ করার দিন এসেছে। সুতরাং আমার কংক্রিট কথা হচ্ছে যে গ্রামে যে ওষুধের প্রয়োজন ডাক্তার প্রয়োজন বলে মনে করবে সেটা দিতে হবে, শুধু ইয়ে করলে পরে চলবে না। সেখানে যন্ত্রপাতি আনতে হবে, সেখানে প্যাথলজিক্যাল একজামিনেশনের জন্য ব্যবস্থা করতে হবে যাতে অন্ততঃ প্যাথলজির ক্ষেত্রে সেখানে ব্লাডটা দেখে, ইউরিনটা দেখে তার চিকিৎসা করতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা অনেক প্ল্যান শুনেছি, মেডিক্যাল প্ল্যান শুনেছি, কিন্তু আমি বলছি এবং আরো একটা কথা উল্টো দিকে শুনছি শিক্ষিত বেকারে দেশ ছেয়ে গেল। একটা কথা বর্তমানে চালু হয়েছে প্যারা মেডিক্যাল সার্ভিস। কিন্তু এই প্যারা মেডিক্যাল সার্ভিসকে ইমপ্রুভ করার চেষ্টা কি আমাদের মধ্যে আছে? হাইয়ার সেকেন্ডারি সায়েন্স কি বি, এস, সি, ছেলে যথেষ্ট পাওয়া যায়। তাদের এক বৎসর দু বৎসর ট্রেনিং দিয়ে অন্ততঃ চারটি গ্রুপ তারা পারবে। প্যাথলজিক্যাল একজামিনেশন তারা পারে, বাইয়ো কেমিস্ট্রি পারে, ফিজিয়ো থেরাপি পারে, রেডিয়োলজি তারা পারে। হচ্ছে কিছু কিছু অন্যান্য হাসপাতালে কিন্তু একটা বড় গ্রুপ হচ্ছে এই বেকার যুবক তাদের নিয়ে এসে ট্রেনিং দিয়ে গ্রামে এবং সহরে পাঠানোর ব্যবস্থা করলে হয়। এটার জন্য প্ল্যানিং দরকার, নার্সেস প্ল্যানিং-এ ট্রেনিং দরকার। কিন্তু সেই প্ল্যানিং একদম নেই তা বলবো না কিন্তু যেটা আছে সেটা গতানুগতিক আছে, তার থেকে একটা বড় পদক্ষেপ নয়। গতানুগতিকতা বা গড্ডালিকা প্রবাহে যেটুকু হচ্ছে সেই টুকুই হচ্ছে তার চেয়ে বেশী হয়ে উঠছে না। সেই দিক থেকে আমার কংক্রিট বক্তব্য হচ্ছে এই যে আপনারা এটা করুন। খুব অল্প টাকায় হবে, প্যাথলজিক্যাল একজামিনেশনের জন্য আপনারা এটা করুন। এই ট্রেনিংটা দিন। এক বৎসরের কোর্স হতে পারে, এক বৎসরের কোর্স করে ট্রেনিং দিয়ে গ্রামে

*পাঠান, ডিস্ট্রিক্ট হাসপাতালে পাঠান, কারণ ওয়েস্টেজ অব হেল্‌থ সার্ভিস পার্সোন্যাল হচ্ছে এতে। চুঁচুড়া হাসপাতালে প্যাথলজিক্যাল একজামিনেশন যিনি করেন তিনি একজন এম, বি, বি, এস, তাকে হাজার টাকা মাইনে দিতে হয়। অনেক বি, এস, সি পাশ ছেলে এল, ডি, হয়ে ঢুকে পাঁচ বছর পরে হয়ত ইউ, ডি, হন, উপরের গ্রেডে উঠেন। এদের* প্যাথলজিক্যাল একজামিনেশনে ট্রেনিং দিতে হবে। আমাদের দেশে কি রিকুইয়ারমেন্ট, আমাদের কি টাকা আছে, এই টাকার মধ্যে আমরা কি করতে পারি, সেদিকে আমাদের যাওয়া উচিত। সেই প্ল্যানিং-এর চেষ্টা আমাদের আছে বলে আমার মনে হচ্ছে না। এই বাজেটের মধ্যে তার কোন ইঙ্গিত নাই এবং আজকে আপনি যা পড়ে শুনিয়েছেন, তার মধ্যেও বিশেষ কিছু দেখতে পেলাম না। তার পরের কথা হচ্ছে এই যে আমি বরাবরই বলে আসছি একটা কথা, ১৯৭২-৭৩ সালের বেলায়ও বলেছি, আজকেও বলছি, কানাইবাবু বলেছেন হাসপাতালে আউটডোরে দু তিন শত পেসেন্ট আর তার জন্য দু তিন জন ডাক্তার, এই যে আউটডোর সকাল বেলায় হয়, বিকালে কেন করা যাবে না? ক'জন একস্ট্রা নিলেই সন্ধ্যা সাতটা থেকে ৯ টার মধ্যে করা যায়। এস্টাবলিশমেন্ট তো একই, দু তিন জন ডাক্তার বাড়ালেই বিকালে আউটডোর করা যায়। একজনকে এই আউটডোরে দেখাতে হলে, সকাল বেলায় আসতে হয় বলে তাকে সেদিনের জন্য ছুটি নিতে হয়, সেজন্য অনেক সময় অনেকেরই অসুবিধা হয়, কিন্তু সন্ধ্যা বেলায় আউটডোর করলে আর তা হয় না। এবং এই আউটডোর বিকালে সন্ধ্যার দিকে করা যায়, নিশ্চয়ই করা যায়। এবারে মিনিমাম ইনভেস্টিগেশন কেন আউটডোরে করা যাবে না? একটা এক্স-রে প্লেট করে যদি ইন্ডোরে ভর্তি করা হয় তাহলে বেডের উপর অনেক প্রেসার কমে যায়, রুগীকে ভর্তি করার পর তার ইউরিন একজামিনেশন, ব্লাড ইত্যাদি কালচার করতে করতে, সাত দিন, আর সাত দিন ১৪ দিন এইভাবে এই সময়টা চলে যায়, তারপরে অপারেশন। এতদিন একটা বেড আটকে থাকে এবং একটা বেডে দিনে ১৫-২০ টাকা খরচ পড়ে। আমি মনে করি এই ইনভেস্টিগেশন আউটডোরে করা যায়, করা সম্ভব এবং এটা করা উচিত। সেটা করতে হবে, দু শিফটে আউটডোর করতে হবে এবং সমস্ত পরীক্ষা করে নিয়ে তারপরে অপারেশন সাজেস্টেড হলে অপারেশন থিয়েটারের উপর যে প্রেসার সেটা কমে এবং ওয়েস্টেজ অব গভর্ণমেন্ট মানিও কমে। আমি পি, জি, হাসপাতালে ছিলাম, আমি জানি সেখানে এক্স-রে সাজেস্টেড হল কিন্তু আমার ডেট পড়ল ২৪ দিন পর, আমাকে বলা হল, আপনি বেরিয়েও যেতে পারেন আবার থাকতেও পারেন, আমি দেখলাম এত দিন পরে হবে, আমি তখন বাইরে গিয়ে এক্স-রে করিয়ে এলাম। আমি তাই বলি যে দুটা শিফ্‌ট করুন তাহলে বেডের উপর প্রেসার কমে যায়। হয়ত কিছু লোক বাড়াতে হতে পারে এবং সেই লোকও খুব ভ্যালুএবল নয়। রেডিওলজিস্ট অল্প মূল্যে সব হাসপাতালেই আছে, তারা ফটো তুলে নিলেন, পরের দিন ডাক্তার এসে রিপোর্ট দেবেন। এই কংক্রিট দিকটা গ্রহণ করতে হবে। তা যদি না করেন সত্যিকারের হেল্‌থ সার্ভিসের উন্নতি আপনারা করতে পারবেন না।

তারপরে গ্রামে ৮০০টি হেল্‌থ সেন্টার করতে যেয়ে স্বনামধন্য ডাক্তারদের সেখানে দিচ্ছেন কিন্তু সেখানে তারা সব চিকিৎসার ব্যবস্থাই করবেন কি? আমি বলতে চাই যে একটা সিসটেম হওয়া উচিত। যে সমস্ত এ্যাসিসট্যান্ট ডিরেক্টার আছেন হেল্‌থ সার্ভিসেস, তাদের কতকগুলি হেল্‌থ সেন্টার এলট করে দেওয়া উচিত। হি উইল ভিজিট। বিভিন্ন সেক্টারে হেল্‌থ সেন্টার আছে, যারা এ্যাসিসট্যান্ট ডিরেক্টার আছেন, রিজিওনাল হেল্‌থ সেন্টার করে তাদের এক একজনকে দিন, তাঁরা রাইটার্স বিল্ডিং থেকে বেরিয়ে ইন্সপেক্টার হিসাবে, এ্যাডভাইসার হিসাবে চেক আপ করবেন এবং যে সমস্ত অভিযোগ আছে—অনেক অভিযোগ থাকে ঔষধ চুরি থেকে আরম্ভ করে নানা অভিযোগ থাকে, তার কতটা সত্য সে সব তাঁরা যাচাই করে দেখতে পারিবেন। প্রয়োজন হলে কিছু নূতন এ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টার নিন এবং এক একজনকে এক একটা এরিয়া বেঁধে দিন, তাঁরা ভিজিট করবেন।

[3-55—4-05 p.m.]

তারপর হচ্ছে কলকাতা থেকে টিচিং ষ্টাফ ডিষ্ট্রিক্ট হাসপাতালে পাঠান। ডিষ্ট্রিক্ট হাসপাতালের কিছু রোগী তাঁরা দেখুন, তাদের চিকিৎসা ব্যবস্থা করুন। চুঁচুড়া হাস হাসপাতালের রোগী মেডিকেল কলেজের বা পি, জি,-তে রেফারড হলো, এখানে ধরবার লোক থাকলে সীট পাওয়া যায়, না হলে বাইরের রোগীরা ফিরে যাবেন। কাজেই কলকাতার মেডিকেল কলেজ থেকে এই সব টিচিং ষ্টাফ গিয়ে সেখানে লেকচার দেবেন, রোগী দেবেন---আউটসাইড ডক্টর মে বি এ্যালাউড টোটাল হেল্‌থ সার্ভিস---এই সার্ভিসতো এই দেশের জনগণের স্বার্থে। কাজেই এই টিচিং এ্যারেঞ্জমেন্ট ডিষ্ট্রিক্টেও কিছু কিছু করুন। এই টিচিং ষ্টাফ ফ্রম পি, জি, বা মেডিকেল কলেজ থেকে যাবেন। সিমিল্যারলি ঐ ডিষ্ট্রিক্ট টাউন থেকেও হেল্‌থ সেন্টারে যাবেন। সেখানে গিয়ে তাঁরা রোগী দেখবেন, হেল্‌থ সেন্টারের ডাক্তারদের প্রয়োজনমত এ্যাডভাইস দেবেন। সপ্তাহে একবার করে এই সব স্পেশালিষ্টরা যাবেন। বর্তমানে এই রকম কোন কোঅর্ডিনেসান নাই। আমি বলি এই রকম কোঅর্ডিনেসান থাকা উচিত এই হেল্‌থ সার্ভিস-এর ডভেলপ করতে গেলে। শুধু ডিষ্ট্রিক্টে বড় বড় হাসপাতাল করলেই হবে না। এই ডিষ্ট্রিক্ট এবং সাব-ডিভিসন্যাল হাসপাতালের মধ্যে কোঅর্ডিনেসান কে করবে যদি না আপনি তার ব্যবস্থা করেন? এই কোঅর্ডিনেসান না করলে পজিটিভ ডেভেলপমেন্ট অফ হেল্‌থ সার্ভিসেস হতে পারে না। সেদিক থেকে আমার বক্তব্য হলো যে কোঅর্ডিনেসান-এর ব্যবস্থা আমি বলছি না সেটা আপনি আমার কথা মেনে নিয়ে করুন। আপনি একটা স্টেটমেন্ট দিয়ে সেটা গ্রহণ করুন। যে সমস্ত ডি, এম, এইচ, ও, আছেন, সি, এম, সি, এইচ, আছেন তাদের ডাকুন তাদের সাজেশন নিন---পসিবলী ডিষ্ট্রিক্ট হসপিটাল ও সাব-ডিভিসন্যাল হসপিটাল-এর ডাক্তাররা যাতে কলকাতার সিনিয়র ডাক্তারদের বেনিফিট পায়, রুরাল হেল্‌থ সেন্টার যাতে বেনিফিট পায় ডিষ্ট্রিক্ট হাসপাতালের স্পেশালিষ্ট-দের কাছ থেকে তার ব্যবস্থা করতে হবে। কেবল কতকগুলি হেল্‌থ সেন্টার বাড়াচ্ছেন, তার কোয়ালিটি কিছু বাড়ান। সেখানে কি প্রডাক্সান হচ্ছে তা দেখবেন না? শুধু সংখ্যা বাড়িয়ে যাবেন? কোথায় কি হচ্ছে না হচ্ছে সেদিকে নজর রাখবেন না? কাজ কতটা হয় সেদিকেও নজর রাখতে হবে।

আর একটা কথা স্যার, কেন আপনি সুপারন্যুয়েটেড ষ্টাফদের এক্সটেনসান দেবেন? সি, এম, ও, এইচ, নদীয়া---কেন এক্সটেনসান পাবেন? কথায় বলেন নতুনদের ইনসেনটিভ দিতে হবে, প্রমোশান দিতে হবে।

(এ ভয়েস ঃ---আজকাল আর দেওয়া হয় না।)

দেওয়া হয়েছে। সি, এম, ও, এইচ, নদীয়া এবং জলপাইগুড়ি তাদের এক্সটেনসান দেওয়া হয়েছে। ডিরেক্টর, সেন্ট্রাল মেডিকেল ষ্টোর্স যিনি কল্যাণীতে ছিলেন তাঁকে রাইটার্স বিল্ডিংয়ে পোষ্টিং দেওয়া হয়েছে।

তারপর রুরাল ওয়াটার সাপ্লাই সম্বন্ধে বলবো একটা ছোট ঘটনা আমার কন্স-টিটিউন্সিতে পাম্প হয়েছে, ট্যাঙ্ক হয়েছে অথচ জল বেরিয়ে নষ্ট হচ্ছে, লোকে তা খেতে পাচ্ছে না। দিল্লী রোডের ওপারে ওভার হেড ট্যাঙ্ক আর এপাশে জল আসবে এমনি তার প্ল্যানিং যে-সে জল আর আসতে পারছে না লোকেও খেতে পাচ্ছে না। সেন্ট্রাল পি, ডবলু, ডি, থেকে নির্দেশ আছে দিল্লী রোডের এপাশে ওপাশে ৩০ ফুটের মধ্যে কোন পাইপ লাইন নিয়ে যেতে দেবেন না। ট্যাঙ্কে জল উঠছে, পড়ে নষ্ট হচ্ছে, লোকে ব্যবহার করতে পারছে না। এমনই এদের পারফরমেন্স, এমনই প্ল্যানিং এদের যাকে বলে পারাডিক আউট বাসট অফ মেনাল থিংকিং ।

আর একটা কথা হোমিওপ্যাথি ও আয়ুর্বেদকে যথাসম্ভব স্প্রেড করার ব্যাবস্থা হোক। জনসাধারণের উপকার হবে। আমি যে সমস্ত সাজেশন এখানে রাখলাম সেটা আপনি বিচার বিবেচনা করে গ্রহণ করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে বরাদ্দ আর্থিক বৎসরের জন্য রেখেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি দু-একটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিমিরবাবু এবং অন্যান্য বন্ধুদের কথা শুনে মনে হচ্ছিল যে আমরা সেই পড়েছিলাম---জন্মিলে মরিতে হবে অমর কে কোথা রবে, এখন যা শুনলাম তাতে তো মৃত্যু আর হবে না, স্যার, অবস্থা বড়ই শোচনীয় এখন তিমিরবাবু এবং সি, পি, আই, বন্ধুদের বলি যে তাঁদের এরূপ কোন রাজ্য প্রতিষ্ঠিত হয়েছে কিনা সে একজন লোক জন্মাবার পর আর মরার দরকার হবে না। তবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি রোগগ্রস্ত মানুষ বিনা চিকিৎসায় মারা যায় বা চিকিৎসা না পেয়ে কেউ মারা যায় নিশ্চয়ই তার জন্য কটাক্ষ করতে হবে সমালোচনা করতে হবে। কিন্তু একেবারে মরবে না এরূপ কোন হদিশ আছে নাকি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি মনে করি যে এই যে কথা এরা বলেন তা অনেকাংশে যুক্তিহীন। স্যার, আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমি বলতে চাই যে তিনি এই দপ্তরের দায়িত্বভার নেবার পর এরূপ একটা সমস্যা সংকুল দপ্তর যেখানে অত্যাচার, অবিচার, দুনীতি, স্বজনপোষণ ইত্যাদি অন্যায়-এর বিরুদ্ধে লড়বার জন্য একটা মানবিক লড়াই শুরু করেছেন। এবং সে লড়াইয়ে আমি বলবো যে তিনি এখনও ত লড়াই করে যাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা কি জবাব দিতে পারেবেন? এরা তো অনেক কথা বললেন তা স্বাস্থ্য দপ্তর থেকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়, কি জিজ্ঞাসা করতে পারেন না যে আপনি কি এ অর্ডার দেননি আপনার দপ্তরের থেকে প্রত্যেক ডিষ্ট্রিক্ট হেল্থ সেন্টারের যে হাসপাতাল আছে যে সমস্ত স্পেশালিষ্ট আছেন তারা প্রত্যেক প্রাইমারী এবং সাবসিডিয়ারি হেল্থ সেন্টারে গিয়ে সেই সমস্ত স্পেশালিষ্টরা একবার করে তাদের সাবজেক্টের যে সমস্ত রুগী তাদেরকে দেখে আসবেন এবং ডাক্তারদের পরামর্শ দেবেন। আমি জিজ্ঞাসা করতে পারি ঐ সকল মানুষকে কোন দিন কোন ডিষ্ট্রিক্টে একজন ডাক্তার প্রাইমারী বা সাবসিডিয়ারি হেল্থ সেন্টারে গিয়ে তিনি সে কর্ত্তব্য পালন করে এসেছেন? তাহলে তারা কর্ত্তব্যহীনতা যখন দিনের পর দিন বৎসরের পর বৎসর করে আসছেন তাদের বিরুদ্ধে কই বক্তব্য রাখতে তো দেখলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা বসন্ত রোগের কথা বলেছিলেন, এরা বলেছিলেন কলেরার কথা, এরা বলেছিলেন এনকাফ্যালাইটিস-এর কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষ স্বাধীন হবার পর এদেশে কালাজ্বর, এদেশে ম্যালেরিয়া যে ছিল তা আজকে কি বাংলাদেশের মানুষ দেখতে পাচ্ছে? আমি জানতাম আগে পশ্চিমবাংলার মানুষ কালাজ্বরে ভুগে মরতো। কিন্তু সে চিকিৎসা পেত না আজকে কালাজ্বরে পশ্চিমবাংলায় মারা যাচ্ছে দেখা যায় না। আজকে ম্যালেরিয়ার আক্রমণ নেই। এনথোফেলাইটিস যখন আক্রমণ হল স্বাস্থ্যমন্ত্রী মহাশয় কিভাবে মোকাবিলা করবার জন্য তাঁর স্বাস্থ্যদপ্তরকে কাজে লাগিয়েছেন। কই সে কথা তো তুললেন না? বসন্ত রোগ যখন প্রবল হয়, যখন মানুষ আক্রান্ত হয়, তখন সেই আক্রান্ত মানুষকে রক্ষার জন্য আমাদের স্বাস্থ্যমন্ত্রী তার মোকাবিলার জন্য এগিয়ে যান কই তার কথা তো বললেন না? কই সে সব কথা তো বললেন না যখন এই সবে সাকসেসফুল হন তার কথা। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলবো আমার বন্ধু তিমিরবাবুদের এই সব কথা চিন্তা করে দেখার প্রয়োজন আছে। শুধু সমালোচনা করলেই সমালোচনা হয় না আজকে এই সমস্ত কথা চিন্তা করে দেখুন। আজকে কত মায়ের সিঁদুর মুছে গেছে। আমাদের মাননীয় শরতবাবু একটা কেসের কথা বললেন, কই তার তো আপনারা প্রতিবাদ করলেন না। কই সেখানেতো আপনারা মুখ খুললেন না। আজকে দরিদ্র নিপীড়িত জনসাধারণ, অবহেলিত মানুষ যারা তাদের আজ চিকিৎসা হওয়া প্রয়োজন আছে, আজকে আউটডোরে গিয়ে তাদের চিকিৎসা পাওয়ার প্রয়োজন আছে তাদের চিকিৎসা পাওয়ার জন্য কি সুব্যবস্থা করা যায় তার কথা তো একবার বললেন না।

রবাবু উঁচু গলায় অনেক কথাই বললেন। ১৯৭১-৭২ সালে এই খাতে ঔষধের জন্য পরিমাণ টাকা খরচ করা হয়েছিলো ১৯৭৫-৭৬ সালে প্রায় দ্বিগুণ, ৩ কোটি ৮ লক্ষ ক হাজার টাকা যা ১৯৭১-৭২ সালে হয়েছিল আজকে সেখানে ৬ কোটি টাকা এই ঃ খরচ করা হয়। যখন ঔষধ চুরি হয়ে চলে যায়, ঔষধ যখন বিক্রি হয়ে যায়, ন্ন উপায়ে যখন তিমিরবাবুর দল আন্দোলন করেন, ট্রেড ইউনিয়ান করেন, তাদের ; দিয়ে ঔষধ পাচার করে দেন, এবং বাইরে ডাক্তারদের কাছে গিয়ে বিক্রি করে নন। লজ্জা করে না তিমিরবাবুদের।

)5--4-15 p.m.]

কে মাননীয় বন্ধু সদস্য রথীন তালুকদার মহাশয় বললেন মিসাতে ধরা হয়েছে নর জন্য। মিসাতে ধরা হয়েছে এই জন্য যে তারা মাছ ডাল ভাত এই সব জিনিস পাতালের চুরি করেছিল কিনা। এই বদমায়েশ গুণ্ডা যারা, যারা হাসপাতালে চাকুরী তাদের ইউনিয়নের নামে প্রশ্রয় দেওয়া মহাপাপ। আজকে তাদের কথা এই পবিত্র ভলীতে দাঁড়িয়ে বলা কি উচিত? মিসায় তাদের কেন গ্রেপ্তার করা হয়েছে আমি মন্ত্রীকে চার্জ করি যে সে কথা বলে দিতে হবে কি তাদের অপরাধ ছিল। আজকে র বেল্ড আউট করা হয়েছে মহামান্য হাইকোর্টের দ্বারা। কিন্তু আমি বলবো যে মহামান্য কোর্টে যখন এই কেস বিচারধীন—সেটা এই এসেম্বলীতে আলোচনা হওয়া উচিত নয়। জানি এই রকম যত সব লোক আছে যারা ট্রেড ইউনিয়ন করেন তারা ন্যায়নিষ্ঠ, ত্রতা দেশরক্ষার দায়িত্ব সমস্ত কিছু উড়িয়ে দিয়ে নিজেদের দলীয় স্বার্থকে নিয়ে কদর্যতা য়ে দেবার জন্য একটা বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন। আমি তাদের ধিক্‌কার দিই। কে স্বাস্থ্যদপ্তরে যেখানে কোটি কোটি টাকা যায় সেই টাকা যাতে সৎ ব্যবহার তার জন্য ইউনিয়নের তরফ থেকে কোন আন্দোলন কোন লড়াই কোন সরকারী চারী, কর্মচারীর বিরুদ্ধে এ্যাকশন নেবার জন্য বলা হয়েছে কি? আমি কি জানতে মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে ভাবতে অবাক লাগে যে আজকে দেশ সম্বন্ধে সুষ্ঠু যদি না করতে শিখি তাহলে কি অবস্থা হবে আমাদের? স্বাস্থ্যখাতের বরাদ্দ সম্বন্ধে লাচনা করতে গিয়ে আমি দেখলাম ফেমেলি প্ল্যানিং সম্বন্ধে বলা হয়েছে। আজকে , রাশিয়া ফেমেলি প্ল্যানিং গ্রহণ করেছেন। কিন্তু আজকে ওরা দেশকে কোন পথে যেতে চাইছেন? ফেমেলি প্ল্যানিং করতে হবে না, এটা না কি দেশের এ্যাসেট। কে যদি ফসল তোলবার আন্দোলন করি তাহলে বলবে এটা করতে হবে না সেখানে । আজকে যদি ফসল পোড়াবার আন্দোলন কেউ করে সেখানে সরকার যদি বাধা তাহলে সেখানেও বাধা। ওরা কোন সমস্যার সমাধান করতে চান না। দেশের সংখ্যা আরও ব্যাপকভাবে বাড়ুক। আজকে আমাদের যে জমি আছে তা আর বাড়ানো না। আজকে খাদ্য কি করে বাড়ানো যাবে তার কোন সুষ্ঠু পরিকল্পনা ওরা দিতে ন না। আজকে তাই দেশের মধ্যে যে সমস্যা আছে সেই সমস্যা আরও জটিল করলে র উদ্দেশ্য সিদ্ধ হবে। কারণ সমস্যা সমাধান হয়ে গেলে আজকে দেশের মানুষকে যেভাবে খেপাচ্ছে তা আর করতে পারবে না—তাহলে হারাধনের যে তিনটি ছেলে— মরবাবুদের সেই তিনটেও যে থাকবে না। সেই কথাটাও ওরা আজকে ভাবছেন। আগামী দিনের ভয়ে যে কি করে মানুষের কাছে যাবে তাই হোল ওদের সমস্যা। শর সমস্যা ওদের কাছে কিছুই নয়। একথা আমি বলতে পারি ঐ হারাধনের তিনটি ন তাও নীল হয়ে যাবে। তাই আজকে ঐ স্বার্থান্বেষী চক্র এই কথাই চিন্তা করছেন। মিলি প্ল্যানিং নয়, খাদ্য আন্দোলন নয়, আজকে যত রকম সমস্যা রয়েছে সেগুলি য়ে যাতে তোলা যায় এবং জিইয়ে তুলে রেখে যাতে নিজেদের উদ্দেশ্য চরিতার্থ করা তার জন্য আগামী দিনের পরিকল্পিত চিন্তা রেখে এই বিধানসভায় বক্তৃতা রাখা হচ্ছে। নীয় অধ্যক্ষ মহাশয়, আরও দু-একটা কথা বলতে চলতে চাই। আজকে চিন্তা করে খছেন কি যে স্বাস্থ্যখাতে যখন ওরা আলোচনা করেন তখন ওরা কি বলেছেন। ওরা যে ুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলেন। আমি স্বাস্থ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই যে

আপনি ভেবে দেখবেন যে কি রকম চক্র আজকে এই রাজ্যে খাড়া হয়েছে। টি, বি, রোগের জার্ম সমস্ত মানুষের মধ্যেই আছে কলেরা রোগের জার্ম আছে---কিন্তু সেই জার্ম মানুষকে তখনই আক্রমণ করে যখন সে দুর্বল হয়ে যায়। ওরা আমাদের এই তৈরী সরকারকে দুর্বল করে দেবার জন্য নানা রকম অশুভ পরিকল্পনা আটছেন। আপনি ভেবে দেখবেন এই সমস্ত আন্দোলন মানুষের স্বার্থের পরিপন্থী, সাধারণ মানুষের কল্যাণের পরিপন্থী। আমি ভীত হচ্ছি যে তাদের পিছনে কোন বহিশত্রুর হাত আছে কিনা কালোবাজারী মুনাফাখোরীদের হাত আছে কিনা যারা এদের ডাইভার্ট করে অন্য দিকে নিয়ে যাবার চেষ্টা করছে কিনা। এটা আজকে আমাদের নিশ্চয় ভেবে দেখতে হবে। যদি সেই রকম কোন প্রতিক্রিয়াশীল চক্রের হাত থাকে তাহলে আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলবো যে সেই প্রতিক্রিয়াশীল চক্রের বিরুদ্ধে লড়াই করবার জন্য আপনি ভিতরে এবং বাইরে প্রস্তুত হোন আপনার পিছনে দেশের সমস্ত মানুষ আছে। আপনি ভাববেন না যে আপনার পিছনে কেউ নেই। দেশের মানুষ আপনাকে নিশ্চয় সমর্থন করবে। দেশকে বাচাবার জন্য দেশকে রক্ষা করবার জন্য আপনাকে আমরা নিশ্চয় সমর্থন করে যাবো। আমি মনে করি এই বরাদ্দ যুক্তিসঙ্গত এবং একে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**Shri Satya Ranjan Bapuli:** —

মাননীয় স্পীকার মহাশয়, আজকে স্বাস্থ্য বিভাগের ব্যয়বরাদ্দের দাবীর উপর মাননীয় সি, পি, আই, ও মাননীয় আর, এস, পি,-র বন্ধুরা অংশ গ্রহণ করেছেন। আমি আজকে স্বাস্থ্যবিভাগের ব্যয়বরাদ্দের দাবী সমর্থন করে একটি কথা বলব। ভারতবর্ষ গণতান্ত্রিক রাষ্ট্র। ভারতবর্ষ গণতন্ত্রে বিশ্বাসী। তাই আজকে স্যার, আমরা এই পবিত্র বিধানসভায় বসে সকলে প্রাণখুলে কথা বলতে পারি। আমাদের বিধানসভার সকল সদস্যই জানেন, সর্বভারতীয় যে সংবিধান আছে তাতে কিন্তু বিভিন্ন অঙ্গ রাজ্য আমাদের সঙ্গে জড়িত। আমাদের বিভিন্ন অঙ্গ রাজ্যেও বিধানসভা আছে। কোথাও সি, পি, আই, বন্ধুরা এক সময় ছিলেন, কোথাও সি, পি, এম, বন্ধুরা এক সময় ছিলেন। আজকে আমি একটি কথা বিশ্বাস করতে পারছি না যে আমাদের সি, পি, আই, বন্ধুরা বললেন যে রাস্তায় ডাষ্টবিনের উচ্ছিষ্ট যা নাকি কুকুরে খায়, তা নাকি মানুষে খায়, সেটা খালি তারাই নাকি দেখতে পেয়েছেন, কংগ্রেস দেখতে পায়নি। মিঃ স্পীকার, স্যার, আজকে যারা আই, এ, এস, আছেন তারা সংবিধানের উপর আনুগত্য দেখিয়ে আজ পর্যন্ত কাজ করে এসেছেন সন্দেহ নেই। কারণ, আমরা দেখেছি এই সংবিধানের আনুগত্য এক সময় মার্কসবাদী কমুনিষ্ট পার্টি যখন ছিলেন, তারা যখন রাষ্ট্র চালিয়েছেন তখনও এই আই, এ, এস,-রাই চালিয়েছেন, কপি করা কিছু কিছু ক্ষেত্রে সম্ভব হয়নি, বলেনি। কিন্তু সি, পি, আই, বন্ধুদের আজকে অত্যন্ত মর্যাদা বৃদ্ধি পেয়েছে যে তারা অন্ততঃপক্ষে এই ১৫০০-২০০০ টাকা মাইনের অফিসারদের পথে নামাতে পেরেছেন, তাদের উস্কানি দিতে সাহায্য করেছেন। কারণ, তারা দেখেছেন বিভিন্ন অঙ্গ রাজ্যে সব ক্যাডারগুলিকে হাত করতে পেরেছেন, এই আই, এ, এস,-গুলিকে হাত করা যায়নি---তাই আজকে যদি এদের সেইখানে বসিয়ে দেওয়া যায় তাহলে সংবিধানকে সম্পূর্ণ ধূলিস্যাৎ করে দেওয়া যাবে, তারই জন্য আমি বলব চারিদিক থেকে একটা চক্রান্ত সৃষ্টি হয়েছে। তা যদি না হত তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরিস্কারভাবে এই কথা বলব অল ইণ্ডিয়া রেলওয়ে বোর্ড যেটা রয়েছে সর্বভারতে সব চেয়ে বড় ব্যবসা, সেখানে বড় দক্ষ ইঞ্জিনিয়ার, তারাই এ্যাডমিনিষ্ট্রেসন চালাচ্ছেন---সেখানে আজকে কি অবস্থার সৃষ্টি হয়েছে সেটা একটুখানি মাননীয় অধ্যক্ষ মহাশয় দেখুন। তারা আজকে কোথায়? আমি জানি না ডাষ্টবিনের উচ্ছিষ্ট খালি মানুষ খাচ্ছে, কুকুরে খাচ্ছে, এটা তারাই খালি দেখতে পাচ্ছেন। আজকে দেখতে পাচ্ছি ২০০০-২৫০০ টাকা মাইনের কর্মচারীদের পথে নামিয়ে বাজেট বক্তৃতা রাখছেন---তারা যদি এই পবিত্র বিধানসভায় সেটা পরিস্কার করে বলেন তাহলে আমি নিশ্চয় এই কথা বলব যে ৪২ কোটি মানুষের উপর অবিচার করা হচ্ছে। আজকে আমরা ৬০-৭০ কোটি টাকার ব্যয় বরাদ্দ নিশ্চয় মঞ্জুর করবো এবং তারাও এই ব্যয়-

বরাদ্দ মঞ্জুর করার জন্য নিশ্চয় বলবেন। কিন্তু এই বক্তব্য রাখতে গিয়ে আমরা কোথায় গিয়ে দাড়ালাম? মাননীয় সি, পি, আই-এর সদস্য সমালোচনা করেছেন। আমি জানি না গ্রামের লোক যারা খেতে পায় না, তারা বেটার ট্রিটমেন্টের জন্য সহরের বুকে আসে তারা শিয়ালদহ স্টেশনে কি অবস্থায় বসে আছে সেটা একটুখানি আপনারা গিয়ে দেখে আসুন। তারা খেতে পায় না, অথচ বেটার ট্রিটমেন্টের জন্য কলকাতায় এসেছে, কিন্তু চিকিৎসা না হবার জন্য শিয়ালদহ স্টেশনের প্ল্যাটফর্মে দিনের পর দিন কিভাবে বসে আছে সেটা একটু মাননীয় সি, পি, আই-এর বন্ধুরা গিয়ে দেখে আসুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অত্যন্ত ক্ষোভের কথা আমরা এই পবিত্র বিধানসভায় বসে ৪½ কোটি গরীব মানুষের কথা মুখে খালি বলি, তাদের সম্বন্ধে বক্তৃতা শুধু দিই, কিন্তু আমরা যে কাজ করি তা খুবই অল্প। ডাক্তারবাবুরা আমাদের সমাজের বন্ধু নিশ্চয়, তাদের সকলকে শ্রদ্ধা করি, তারা আমাদের সমাজের উপকার করেন। হাজার হাজার ডাক্তারবাবু আছেন যারা কাজ করে যাচ্ছেন, সব ডাক্তারবাবু নন, হাজার হাজার ইঞ্জিনিয়ার আছেন যারা কাজ করে যাচ্ছেন নিশ্চয় আমরা তাদের শ্রদ্ধা করি, সম্মান করি, তারা আমাদের শ্রদ্ধার পাত্র।

[4-15—4-25 p.m.]

কিন্তু যাঁরা সমাজের বন্ধু হয়েও করছেন না? স্যার, আজকে একজন সমাজবিরোধী বলে চীৎকার করলেন। আমি জিজ্ঞাসা করতে চাই, যারা ওয়াগান ভাঙ্গে, মুনাফাখোরী করে তারা যদি সমাজবিরোধী হয় তাহলে হাসপাতালের ঔষধ যারা চুরি করে সস্তা দামে বাজারে বিক্রি করছে, তারা কারা?

(এ ভয়েস ঃ—তারাও সমাজবিরোধী)

তারা যদি সমাজবিরোধী হয় তাহলে তারা টেকনোক্রাট না ব্যুরোক্রাট। তাই স্যার, ওঁদের বলি, সত্যকে স্বীকার করুন এবং সেইভাবে বক্তব্য রাখুন। স্যার, আমরা জানি, ওঁরা যেটা বলেছেন সেটা ওঁদের মনের কথা নয়, ওঁদের পার্টির কথা ওঁরা বলছেন। দেশকে ধ্বংস করার জন্য, কতকগুলি লোকের উপকার করার জন্য এইসব কথা বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্যদপ্তরের কথা বলতে গেলে বলতে হয়, স্বাস্থ্য-দপ্তরের অনেক কাজ করার ছিল, করার আছে। সেই কাজের কথা না বলে শুধু কথার ফুলঝুরি দিয়ে, কাব্য করে, ছড়া বললে হয়ত কিছু লোকের মন জয় করা যায় কিন্তু তাতে গ্রামের সাধারণ মানুষের মন জয় করা যায় না। সেইজন্যই বলি ওঁদের স্যার, আপনার মাধ্যমে, আমরা তাই ২১৮ আর আপনারা মাত্র কয়েকজন বসে আছেন। তারপর স্যার, তিমিরবাবুর কথা আর বলব না কারণ আমরা জানি, অজ্ঞান তিমিরান্ধস্য সুতরাং আমি তিমিরবাবুর কথা বলব না, তাঁর কথা বলা চলে না। তারপর স্যার, সি, পি, আই,-এর মাননীয় সদস্যরা যদি বলতেন যে একটা রোগীর পেছনে কত খরচ করা হয় ইত্যাদি তাহলে বুঝতাম তাঁরা রোগীদের খবর রাখেন কিন্তু তা তাঁরা বললেন না। তাঁরা হাসপাতালে একদিন ঘুরে এসে বললেন হাসপাতালে অব্যবস্থা আছে। হাসপাতালে অব্যবস্থা নিশ্চয় আছে, সেটা আমরা সকলেই জানি কিন্তু স্যার, তাঁরা রোগীদের কথা বললেন না। স্যার, মাত্র ২·৫০ টাকা একটা রোগীর পেছনে খরচ করা হয় আর তার মেডিসিনের জন্য খরচ করা হয় ৬ টাকা। স্যার, সকাল থেকে আরম্ভ করে রাত্রি পর্যন্ত দুটো মিল ইত্যাদি মিলে নিশ্চয় ২·৫০ টাকায় হয় না। কিন্তু এটা স্যার, আমাদের গরীব দরদী সি, পি, আই,-এর সদস্যরা বলতে পারলেন না। তাঁরা বলতে পারলেন না, একটা রোগীকে খাবারের জন্য যে দাম দেওয়া হয় সেটা যথেষ্ট নয়, এটা নিশ্চয় বলা দরকার। স্যার, সব শেষে আমি একটি বিষয়ের প্রতি সকলের দৃষ্টি আকর্ষণ করবো। আজকে স্বাস্থ্যখাতের বাজেট পাশ হচ্ছে কিন্তু আশ্চর্য্যের বিষয় স্বাস্থ্যদপ্তরের রাষ্ট্রমন্ত্রীকে আমরা এখানে উপস্থিত দেখছি না। আমরা যে টাকাটা এখান থেকে পাশ করি সেটা সকলকেই দেওয়া হয়, তা থেকে রাষ্ট্রমন্ত্রীরও মাহিনা দেওয়া হয়

He is being paid by the Public exchequer.

স্যার, সারা বছরের বাজেট যখন পাশ হচ্ছে তখন বিধানসভার মাননীয় সদস্যদের নিশ্চয় তাঁকে কিছু বলবার থাকতে পারে কাজেই তাঁর আজকে বিধানসভায় উপস্থিত থাকা উচিত ছিল। তা না থাকায় আমি বলব, নিশ্চয় সেটা ঠিক কাজ হচ্ছে না।

**Shri Md. Safiullah :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন আমি সর্বান্তকরণে তা সমর্থন করছি। স্যার, আমাদের দেশে যে কয়েক ধরনের চিকিৎসা ব্যবস্থা চালু আছে সেগুলি হচ্ছে, হোমিওপ্যাথি, এ্যালোপ্যাথি, কবিরাজী ও প্রাকৃতিক চিকিৎসা। প্রাকৃতিক চিকিৎসা সেটা গান্ধীজীর অবদান। স্যার, অন্যান্য চিকিৎসাগুলি আমাদের দেশে স্বীকৃতি লাভ করলেও ইউনানী চিকিৎসাটা আমাদের দেশে স্বীকৃতি লাভ করেনি। এছাড়া আরো একটি বিরাট ডিপার্টমেন্ট আছে সেটা হচ্ছে, ব্যাকটিরিওলজি। আমাদের দৃষ্টির অন্তরালে অতি সূক্ষ্ম বীজানু বা ভাইরাস ভেসে বেড়াচ্ছে। স্যার এই কোলকাতাতেই, স্যার রোনাল্ড রস গবেষণা করে গিয়েছেন, আবিস্কার করে গিয়েছেন, রবার্ট কক তিনি কলেরা এবং অন্যান্য বীজানু আবিস্কার করেছেন। সেই ব্যাকটিরিওলজি ডিপার্টমেন্টে রিসার্চ বা গবেষণা হওয়া উচিত। তারপর স্যার, আর একটি চির অবহেলিত ডিপার্টমেন্ট আছে যার গুরুত্ব অপরিসীম, সেটা হচ্ছে স্মোক নুইসেন্স ডাইরেক্টরেট। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী জানেন, যে এই স্মোক নুইসেন্স ডাইরেক্টরেটের যে আইন সেটা ১৯০৫ সাল থেকে আমাদের দেশে বৃটিশ আমল থেকে চালু আছে। তারপর ১৯৫২ সালে মার্চে এ্যামেন্ডমেন্ট করা হয় কিন্তু দুঃখের বিষয় তারপর থেকে এই ১৯৭৪ সাল পর্যন্ত তার কোন এ্যামেন্ডমেন্ট হয়নি। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, আমাদের প্রতি ১০০ স্কোয়ার মাইলে ৫০ টন করে ধুলো পড়ছে এবং দিন দিন এটা এ্যালারমিং রেটে বেড়ে যাচ্ছে। স্যার, আপনি হাওড়ার শহরাঞ্চলে থাকেন, আপনি যদি আপনার বাড়ীর জানলার শার্শিটা লক্ষ্য করেন তাহলে দেখবেন প্রত্যেক দিন কি ভাবে ডাষ্ট পড়ছে এবং এই ডাষ্ট ইজ ইনক্রিজিং এ্যালারমিংলি। আমাদের যে আইনটা এ্যামেন্ড করা হয়েছে তার আওতা কতটুকু তা যদি দেখেন দেখবেন সেটা হচ্ছে ১০০ স্কোয়ার মাইল। কাজেই অবিলম্বে এটা এ্যামেন্ড করা দরকার। শুধু কোলকাতা এবং তার আশেপাশের ১০০ বর্গমাইল এলাকাকে এই আইনের মাধ্যমে সীমাবদ্ধ রাখলে হবে না, এর এলাকা আরো অনেক বাড়াতে হবে এবং সমস্ত পশ্চিমবঙ্গের উপযোগী করে এই আইনটাকে এ্যামেন্ড করতে হবে। তারপর আর একটা ড্রাফট স্কীম আপনার ডিপার্টমেন্টে দীর্ঘদিন পড়ে আছে, সেটা হচ্ছে এয়ার এ্যাণ্ড ওয়াটার পলিউসান বিল। স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব, আজকে যখন ইন্ডাষ্ট্রি বাড়ছে বা শিল্পাঞ্চল বাড়ছে, শিল্পের প্রসার ঘটছে তখন এই বিলটার প্রতি আপনাকে গুরুত্ব দিতে হবে। এই বিলটিকে এই বিধান-সভা এ বছরই যাতে কার্য্যকরী করে সেদিকে লক্ষ্য দেবেন এটা আপনার কাছে আমার অনুরোধ। আর একটা গুরুত্বপূর্ণ বিষয় যেটা নিয়ে কনট্রোভারসিয়াল প্রশ্ন দেখা দিয়েছে। সেটা হচ্ছে ওয়ার্কসপ অন সেক্সসুয়াল এডুকেসান, যৌনশিক্ষা যেটা নিয়ে কাগজে তোলপাড় হয়েছে। দুঃখের বিষয়, সে সম্বন্ধে বিধানসভায় আমি একটা প্রশ্ন দিয়েছিলাম। সেই প্রশ্নটা এডুকেসান ডিপার্টমেন্ট-এ চলে গেল হেডিংটা ভুল দেবার দরুন। কিন্তু এই স্কীম-এর নাম হচ্ছে ওয়ার্কসোম অন পপুলেসান এডুকেসান। আজকে শিল্পাঞ্চলে—বিশেষ করে কলকাতা, আসানসোল, দুর্গাপুর এই সমস্ত শিল্পাঞ্চলে কি ব্যাপকভাবে যৌন রোগ বেড়ে গেছে। আজকে সিফিলিস বলুন, গণোরিয়া বলুন, লার্ড সঙ্কর, সফ্ট সঙ্কর, গ্রানুলোমা ইনজুনালি, এই রোগ ভাইরাস প্রকৃতির এই ধরনের রোগ বেড়ে গেছে। আজকে যখন ওয়ার্ক সপ অন পপুলেসান এডুকেসান ইনট্রোডিউস করতে যাচ্ছেন, এটা খুব ওয়াইস, কিন্তু আমার একটা জিজ্ঞাস্য আছে যে আজকে এ এডুকেসানটা আপনারা ক্লাস- এইট, ক্লাস-নাইন ক্লাস-টেন-এ করবেন না। এটা এ্যাডাল্ট স্টেজ থেকে করতে চান এবং তার আগে এমিনেন্ট এক্সপার্ট এবং সমস্ত সোসালজিস্টস, সেক্সলজিস্টস এবং বিভিন্ন এক্সপার্ট ওপিনিয়ন নিয়ে দেশের সকল জনসাধারণের ওপিনিয়ন নিয়ে এটা করুন এবং এ্যাডাল্ট স্টেজ থেকে করুন। তাহলে দেশের একটা

প্রভূত কল্যাণ করা যেতে পারে। এই কথা বলে আপনার বাজেট বরাদ্দের দাবীকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**Shri Arabinda Mondal :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আজকে বিধানসভায় যে ব্যয়বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন জানিয়ে আমি কিছু নিবেদন করবো। মাননীয় মন্ত্রিমহাশয় তার কার্য্যাকালের ২ বছরে যে ভাবে দক্ষতার পরিচয় দিয়েছেন সেজন্য তাকে আন্তরিকভাবে অভিনন্দন জানাই। গ্রামবাংলার ছাত্রদের তিনি যে ভাবে মেডিকেল পড়ার সুযোগ করে দিয়েছেন সেজন্য তিনি ধন্যবাদ পাবার যোগ্য। আমাদের বর্তমান সরকার ক্ষমতায় আসার আগে গ্রামবাংলার প্রাইমারী হেল্থ সেন্টার এবং সাবসিডিয়ারি হেল্থ সেন্টারগুলিতে জনসাধারণের চিকিৎসা সম্পর্কে একটা নাভিশ্বাস উঠেছিল। তার কর্মদক্ষতায় এবং আন্তরিক প্রচেষ্টার ফলে সেখানে বর্তমানে ডাক্তার এবং ঔষধের ব্যবস্থা হয়েছে এবং গরীব মানুষেরা ভালভাবে চিকিৎসা পেতে পারছে।

[4-25—4-35 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানতে পারছি যে বর্তমানে সরকার আরও পশ্চিমবাংলায় দুটি মেডিকেল কলেজ স্থাপনের কথা বিবেচনা করছেন। নদীয়া জেলার কল্যাণীতে যে চারটি হাসপাতাল রয়েছে, সেইগুলোর সর্বসাকুল্যে শয্যা সংখ্যা হচ্ছে বাইশ শত চল্লিশটি। এবং সেখানে মডার্ণ ইকুইপমেন্টস যথেষ্ট পরিমাণে আছে। সেখানে ২৪ জন পোষ্ট গ্রাজুয়েট কোয়ালিফায়েড ডাক্তার কর্মরত রয়েছেন এবং কল্যাণী বিশ্ববিদ্যালয়ের অধীন একটা বাড়ী অব্যবহৃত অবস্থায় পড়ে রয়েছে, এই সমস্ত বিষয় বিবেচনা করে যদি মাননীয় মন্ত্রিমহাশয় নদীয়া জেলার কল্যাণীতে একটা মেডিকেল কলেজ স্থাপন করেন তাহলে নিশ্চয়ই পশ্চিমবাংলার ছেলেরা আরও মেডিকেল পড়ার সুযোগ পাবে। সেই সঙ্গে আমি আমার নিজের কেন্দ্র করিমপুর থানার কথা কিছু নিবেদন করতে চাই। কৃষ্ণনগর হেডকোয়াটার থেকে ৫০।৫৫ মাইল দূরে অবস্থিত এই স্থানে একটি মাত্র প্রাইমারী হেল্থ সেন্টার আছে, তার শয্যা সংখ্যা মাত্র ২০টি এবং গত বছর আরও পাঁচটি বাড়িয়ে ২৫টি করা হয়েছে। সেখানে একটা প্যাথলজিক্যাল সেকশন এবং একটা এক্স-রে প্ল্যান্ট স্থাপনের দাবী আমরা অনেকবার রেখেছি। আশা করি মন্ত্রিমহাশয় সেখানে একটা প্যাথলজিক্যাল সেকশন এবং একটা এক্স-রে প্ল্যান্ট স্থাপন করে সেখানকার দরিদ্র জনসাধারণের চিকিৎসার সুবন্দোবস্ত করবেন, এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**Shri Sital Chandra Hembram :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দ বিল আমাদের সামনে পেশ করেছেন, সেটাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। ভারত স্বাধীন হবার পর চার চারটি পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হয়েছে কিন্তু খুবই দুঃখের বিষয় আমাদের পশ্চিমবাংলার গ্রামবাংলায় যে স্বাস্থ্যকেন্দ্রগুলো আছে সেইগুলো সম্পূর্ণভাবে অকেজোভাবে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গ্রামবাংলার যে স্বাস্থ্যকেন্দ্রগুলো আছে, সেইগুলোর অনেক জায়গায় ঘর নেই, এমন কি অনেক জায়গায় স্বাস্থ্যকেন্দ্রও নেই। আমি দৃষ্টান্তস্বরূপ বলছি পুরুলিয়া জেলায় আমার কেন্দ্রে একটা মাত্র প্রাইমারী হেল্থ সেন্টার আছে, সেখানে কোন সাবসিডিয়ারি হেল্থ সেন্টার নেই এবং এবারেও সেখানে কোন সাবসিডিয়ারি হেল্থ সেন্টার করার পরিকল্পনা আমরা দেখতে পাচ্ছি না। আমার এলাকা সম্পূর্ণ ট্রাইব্যাল অধ্যুষিত এলাকা, সেখানে কোন প্রাইভেট ডাক্তার নেই, নার্সিং হোম নেই, উপরন্তু সরকারী কোন হাসপাতাল পর্যন্ত সেখানে নেই। আজকে সহজেই অনুমান করা যায় যে সেখানকার বাসিন্দারা কি রকমভাবে সেখানে বসবাস করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ের উপর বাগমুন্ডিতে যারা বাস করে, তার শতকরা ৭০ ভাগ অচিকিৎসায় মারা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রসূতি যারা তার

এখন বর্তমানে হাতুড়িয়া তুকতাকের শিকার হয়ে চলেছে, তাদের জন্য কোন ব্যবস্থা এখানে নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পুরুলিয়া জেলায় শতকরা ৩০ ভাগ আদিবাসী দরিদ্র লোক অপুষ্টি খাদ্যের জন্য টি, বি, রোগাক্রান্ত হয়ে পড়েছে, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো যে এই পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় স্যেনিটোরিয়াম স্থাপনের প্রয়োজনীয়তা রয়েছে এবং ডাঃ বিধান চন্দ্র রায় বোধ হয় এই পরিকল্পনা নিয়েছিলেন। আমাদের পুরুলিয়া জেলা এবং বাকুড়ায় শতকরা চার ভাগ লোক কুষ্ঠ রোগে ভোগে, সেই জন্য আমার বিনীত অনুরোধ স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে তিনি যেন সেখানে সরকারী কুষ্ঠ হাসপাতাল তৈরী করেন। আমার এলাকায় একটি মাত্র প্রাথমিক হেল্‌থ সেন্টার আছে, আমি দাবী রাখব এবং আশা রাখব যে সেখানে একটি সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার স্থাপিত হবে। আমার এলাকা আদিবাসী অধ্যুষিত এলাকা, সুতরাং এই সব আদিবাসীদের কথা মনে রেখে সরকার তাদের চিকিৎসার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kinkar Mahato :**

মানননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের স্বাস্থ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ উপস্থিত করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে ২।৪টি কথা আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে বলছি। আমাদের পুরুলিয়া জেলা অনগ্রসর জেলা, সেখানে একটি মাত্র মহকুমা বা সদর শহর পুরুলিয়া। কিন্তু সাড়ে ১৬ লক্ষ লোকের জন্য একটি মাত্র হাসপাতাল সেখানে আছে, পুরুলিয়া মহকুমা হাসপাতাল। মহাশয়, আমরা জানতাম প্রত্যেক শহরে একটা করে ব্লাড ব্যাঙ্ক হবে, ঐ হাসপাতালে সারা জেলার জন্য একটি মাত্র ব্লাড ব্যাঙ্ক আছে। এই একটি মাত্র হাসপাতালের সাহায্য সমস্ত জেলার লোকের চিকিৎসার ব্যবস্থা করা বা ব্লাড বিতরণ করা সম্পূর্ণ সম্ভব নয়। সেই জন্য আমি এই বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এত বড় জেলা, অথচ দ্বিতীয় কোন মহকুমা শহর নেই, এখানে একটিই মহকুমা, সেই জন্য এখানকার ঝালদা এবং রঘুনাথ-পুরে বিশেষ করে সাব-ডিভিশনের ভিত্তিতে হিসাব করে ব্লাড ব্যাঙ্ক খোলার ব্যবস্থা করুন। এই পুরুলিয়া মহকুমা হাসপাতালের শয্যা সংখ্যা অত্যন্ত কম, মাত্র ১০০র কিছু বেশী। অনগ্রসর পুরুলিয়া জেলার জন্য এই শয্যা সংখ্যা আরো বাড়াতে হবে, যদিও এটা নিয়ে অনেক দিন ধরে চেষ্টা চলছে, কিন্তু এখনো হয়নি, যাতে তাড়াতাড়ি সেটা বাড়ানো হয় সেদিকে আমি আলোকপাত করতে অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্ব্বাচন কেন্দ্র ঝালদা একটি আদিবাসী অধ্যুষিত এলাকা, আমার বন্ধু শীতলবাবু এখানে এই মাত্র বললেন যে সেখানে টি, বি, রোগ এবং কুষ্ঠ রোগ খুব বেশী। পুরুলিয়া জেলাতে কুষ্ঠরোগ খুব বেশী। সেখানে একটি কুষ্ঠ হাসপাতাল আছে। কিন্তু সেই হাসপাতালকে বাড়াবার বা পুরুলিয়ার লোকের কুষ্ঠ ব্যাধি দূরীভূত করবার কোন বিশেষ পরিকল্পনা নেই এবং সেই ধরনের কোন পরিকল্পনা আজ পর্য্যন্ত নেওয়া হয়নি। আমাদের ঝালদাতে প্রচুর বিড়ি উৎপাদন হয়, কিন্তু বিড়ি তৈরী করতে করতে সেই সব বিড়ি মজুর ভাইরা দুর্ব্বল হয়ে পড়েন এবং তাদের আস্তে আস্তে স্বাস্থ্য খারাপ হয়ে টি, বি, তে ভুগতে হয়। অথচ এখানে টি, বি, রোগের চিকিৎসার জন্য কোন সুষ্ঠু ব্যবস্থা নেই। সকল জায়গায় মিউনিসিপ্যাল স্বাস্থ্যকেন্দ্র আছে এবং সেই সকল স্বাস্থ্যকেন্দ্রে এম্বুলেন্স রাখার ব্যবস্থা আছে। কিন্তু এই জেলায় একটি মাত্র মিউনিসিপ্যাল স্বাস্থ্যকেন্দ্র, সেখানে দীর্ঘ দিন ধরে ১৯৬৮ সাল থেকে আজ পর্য্যন্ত চেষ্টা করেও তাদের যে এম্বুলেন্স রাখার ব্যবস্থা সেটাও সেখানে নেই। টি, বি, বা অন্যান্য রোগীদের জন্য এই এম্বুলেন্স অত্যন্ত প্রয়োজনীয়। স্টেট মিনিষ্টার সেখানে গিয়েছিলেন, আমরা তাঁর কাছে দাবী করেছিলাম, তিনি বলেছিলেন আমি দেব। কিন্তু আজ পর্য্যন্ত সেটা পাওয়া যায়নি। পরিবার পরিকল্পনার জন্য যে এক এম্বুলেন্স পাওয়া গিয়েছে, সেটাও থানাতে রিজার্ভ রাখা হয়েছে সব সময়ের জন্য, সেটাকে এম্বুলেন্স হিসাবে ব্যবহার করতে দেওয়া হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ঝালদা, হুরা, রঘুনাথপুর, কুরা, বাগমুণ্ডা ইত্যাদি জায়গার দুরপ্রান্তের লোকেরা একটি মাত্র সদর হাসপাতাল যেখানে সেখানে এম্বুলেন্সের অভাবে রোগীদের সদর হাসপাতালে নিতে পারি

না। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি এই দিকে একটু দৃষ্টি দিন। এই সঙ্গে সঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখব যে, আমাদের পুরুলিয়া জেলার সাঁলতাদিতে বিদ্যুৎ কারখানা তৈরী হয়ে গিয়েছে, কিন্তু আজ পর্য্যন্ত সেখানে যে সকল প্রাইমারী হেল্থ সেন্টারগুলি আছে, সেগুলির ৪।৫টি ছাড়া আর বাকি গুলিতে এখনো বিদ্যুতের ব্যবস্থা করা যায়নি। বিদ্যুতের অভাবে সেখানে কোন রকম চিকিৎসার সুযোগ সুবিধা পাওয়া যায় না, যাচ্ছে না, সুতরাং সেই দিক দিয়ে আমি এটা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি যে অবিলম্বে ঐ সমস্ত প্রাইমারী হেল্থ সেন্টারে বিদ্যুৎসহ অন্যান্য সুযোগ সুবিধা দেওয়া হোক এবং তার ব্যবস্থা তিনি করুন। আর একটা জিনিষ আমি বলছি, সেটা হচ্ছে ফ্যামিলি প্ল্যানিং-এর কাজে এক একটি ব্লককে ৪ জন করে ফিমেল ওয়ার্কার আছেন, তারা পরিবার পরিকল্পনার কার্য্যসূচী নিয়ে কাজ করবার চেষ্টা করছেন। কিন্তু তারা মাত্র ৪ জন হওয়ায় কিছুই করতে পারেন না। তাই এই সংখ্যা বাড়িয়ে আরো কিছু বেশী ফ্যামিলি প্ল্যানিং ওয়ার্কার প্রতি ব্লকে রাখা উচিত, যাতে পরিবার পরিকল্পনার কাজ ভালভাবে রূপায়িত করা যায়। সব শেষে আমি আর একটি কথা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখব, সেটা হচ্ছে আমাদের পুরুলিয়া জেলা অনগ্রসর জেলা, আমাদের স্বাস্থ্যমন্ত্রী পাশ করে দিয়েছেন যে, প্রত্যেক জেলা থেকে এম, বি, বি, এস, ছাত্রদের কোটা হিসাবে নেওয়া হবে। কিন্তু সে ক্ষেত্রে পুরুলিয়া জেলাকে কলকাতা, হাওড়া, হুগলী, জেলার সঙ্গে যদি এক সঙ্গে ধরা হয় তাহলে সেটা ঠিক হবে না। পুরুলিয়া জেলাকে যদি ঐসকল জেলার সঙ্গে কম্পিটিশনে যেতে হয় তাহলে পুরুলিয়ার ছাত্ররা এই সুযোগ থেকে বঞ্চিত হবে, কারণ পুরুলিয়া জেলা অনগ্রসর জেলা। সুতরাং তাদের অনগ্রসর জেলার ছাত্র হিসাবে গ্রহণ করে এবং তাদের সেই মানদণ্ডের ভিত্তিতে পরীক্ষা যেন করা হয়, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-35 – 4-45 p.m.]

**Shri Sakti Kumar Bhattacharya :**

স্যার, আজ স্বাস্থ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ রেখেছেন তারমধ্যে কিছু টাকা তিনি বৃদ্ধি করেছেন কিন্তু বরাদ্দ টাকা যদি ঠিকমত ব্যয় না করা হয়, স্বাস্থ্য সম্বন্ধে স্কীম যদি কার্য্যকরী করা না হয় তাহলে এই টাকা বরাদ্দ করে পশ্চিমবাংলার স্বাস্থ্য রক্ষা হবে না। আজ এখানে যেভাবে বলা হচ্ছে তাতে করে এখানকার আবহাওয়া নানা রকমভাবে বিভ্রান্তি সৃষ্টি করা হচ্ছে। পশ্চিমবাংলার বহু গ্রাম আছে যেখানে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রও হয়নি। কথা ছিল প্রতিটি অঞ্চলে সাবসিডিয়ারি হেল্থ সেন্টার গঠন করা হবে এবং সেগুলি প্রাইমারি হেল্থ-এর সঙ্গে যুক্তভাবে। কিন্তু পশ্চিমবাংলার পঞ্চম পরিকল্পনার যে খসড়া হয়েছে তাতে দেখতে পাচ্ছি প্রতিটি অঞ্চলে যে উপ-স্বাস্থ্যকেন্দ্র করার কথা ছিল তা হবে না। এরজন্য গ্রামাঞ্চলের স্বাস্থ্য সম্বন্ধে আমরা সন্দিহান যে এ-টাকায় স্বাস্থ্য রক্ষিত হবে কিনা। গ্রামাঞ্চলে যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলি আছে সেখানে রুগী নিয়ে আসতে হলে ১০।১৫ মাইল রাস্তা পার হয়ে আসতে হয়। কারণ সেখানে কোন রাস্তাঘাট নেই। এর ফলে অর্ধেক রাস্তায় অনেক সময় অনেক রুগী মারা যায় এবং তারপর তাদের হরিবোল দিতে দিতে শ্মশানে নিয়ে যেতে হয় সেজন্য আমি প্রস্তাব করছি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সঙ্গে অঞ্চল-ভিত্তিক উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলি গড়ার চেষ্টা করুন। এগুলি হলে শহরাঞ্চলে রুগী যাবে না। গ্রামাঞ্চলে এম্বুলেন্স দরকার। তাঁরা ঠিক করেছেন শহরে এম্বুলেন্স রাখলেই হবে? কিন্তু গ্রামবাংলাতেই বেশীরভাগ লোক বাস করে। অথচ এদিকে কোন দৃষ্টি দেওয়া হচ্ছে না সেজন্য গ্রামবাংলার সব ব্যবস্থা করে শহরে যাতে রুগীর ভীড় না হয় সেদিকে লক্ষ্য রাখা দরকার। অপরদিকে প্রাথমিক চিকিৎসাকেন্দ্রগুলির অবস্থা হচ্ছে সেখানে ওষুধ নেই এবং একজন ডাক্তারকে দিয়েই এজিনিষ চালান হচ্ছে। সেখানে রোজ ২০০।৩০০ জন রুগী হয় এবং ৫০টা বেড আছে? অতএব তাঁকে বেডের রুগীগুলিকেও দেখা হচ্ছে, আবার আউটডোরতেও দেখতে হচ্ছে যা প্রায় সম্ভব নয়। আধুনিক পদ্ধতিতে কোন স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসা হচ্ছে না।

সেখানে ল্যাবোরেটরি, ব্লাড এগজামিনেসান, স্টুল এগজামিনেসানের কোন ব্যবস্থা নেই সেখানে আন্দাজে ঢেলা মেরে আগে যেরকম চিকিৎসা ব্যবস্থা ছিল সেই রকম চিকিৎসা হচ্ছে। সেখানে যে ঔষধ সাপ্লাই করা হচ্ছে তাতে একদিন চলে না। ঔষধের ব্যাপারে অনেক সময় ডাক্তারবাবুদের উপর দোষ চেপে যায় যে ডাক্তারবাবুরা ঔষধ চুরি করে নেন, একথা ঠিক নয়। ঔষধ যদি ঠিকমত সাপ্লাই করা হয় তাহলে রোগীরা ঔষধ পায়। আমি কম্পাউণ্ডারেকে জিজ্ঞাসা করেছিলাম ঔষধ কম আসে, না, বেশী আসে? কম্পাউণ্ডার বললেন যদি আমরা জেলা অফিসে ঔষধের জায়গায় ঘুষ দিতে পারি তাহলে বেশী ঔষধ আসবে, তা না হলে বেশী ঔষধ আসবে না। আমাদের বন্ধুরা বলেছেন ডাক্তারবাবুরা ঔষধ চুরি করে বাজারে বিক্রি করেন একথা ঠিক নয়, ডাক্তারবাবুরা ঔষধ বিক্রি করেন না, ঔষধ চুরি হয়ে বিক্রি হয়ে যায় সেন্ট্রাল মেডিক্যাল স্টোর্স থেকে। সেজন্য স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন সেদিকে দৃষ্টি দেন। জেলা কেন্দ্রে যে মেডিক্যাল ডিপো রয়েছে সেই ডিপোগুলি পরীক্ষা করে দেখা দরকার। সেখানে ঔষধ পচে নষ্ট হচ্ছে, সেখানে থেকে যাতে ঔষধ ঠিকমত স্বাস্থ্যকেন্দ্রে সাপ্লাই করা হয় সেটা দেখা দরকার এবং সেটা দেখার জন্য প্রতিটি স্বাস্থ্যকেন্দ্রের সঙ্গে একটা এ্যাডভাইসারী কমিটি গঠন করা দরকার। গত বছর বলেছিলেন যে এ্যাডভাইসারী কমিটি করা হবে কিন্তু আজ পর্যন্ত এ্যাডভাইসারী কমিটি করা হয়নি। আমি এ্যাডভাইসারী কমিটি করবার জন্য অনুরোধ জানাচ্ছি। টি, বি, পেসেন্টগুলি টি, বি, হাসপাতালে গিয়ে ভর্তি হতে পারে না, তাদের চিকিৎসা অবহেলিত হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন টি, বি, পেসেন্ট বেশীর ভাগ না খেতে পেয়ে রুগ্ন হয়ে টি, বি, রোগ আক্রান্ত হয়, বিনা চিকিৎসায় টি, বি, রোগে আক্রান্ত হয় এবং খারাপ টি, বি, পেসেন্টদের হাসপাতালে ভর্তি হতে হয়। টি, বি, পেসেন্টদের হাসপাতালে ভর্তি হতে গেলে নানা রকম নিয়মের ফ্যাঁকড়া বেরোয়, তাদের রাইটার্স বিল্ডিংসে কাগজ জমা দিতে আসতে হয়, সে দিক থেকে কোন রকম নিয়ম ছাড়াই তারা যাতে টি, বি, হাসাপাতালে ভর্তি হতে পারে তার একটা ব্যবস্থা করা দরকার। খাদ্যে ভেজাল এটা একটা মস্ত বড় জিনিস হয়ে দাঁড়িয়েছে। খাদ্যে ভেজাল যারা দিচ্ছে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। এই ব্যাপারে ২।১টা কথা বলার আছে বটে যে সাবডিভিসনাল ফুড ইন্সপেক্টর নিয়োগ করা হবে কিন্তু সাবডিভিসনাল ফুড ইন্সপেক্টর কি করবে? খাদ্যে ভেজালকারীদের সঙ্গে তাঁদের কোন যোগাযোগ নেই, তাঁরা গ্রামে যান, গ্রাম ঘুরে আবার শহরে চলে আসেন, তাঁরা ভেজালকারীদের ধরতে পারেন না। তাঁদের সঙ্গে পুলিশের কোন যোগাযোগ নেই। তাঁরা ভাবেন ভেজালকারীদের ধরতে গেলে যদি মার খেতে হয় সেজন্য তাঁরা শহরে গিয়ে থাকেন। হাসপাতালের খাদ্যে ভেজাল রয়ে গেছে, সেই ভেজাল বন্ধ হওয়া দরকার। হাসপাতালে যে খাদ্য দেওয়া হয় সেই খাদ্য রোগীদের উপযুক্ত কিনা সেটা দেখা দরকার এবং তারজন্য এ্যাডভাইসারী কমিটি করা দরকার।

পরিশেষে আজকে ঔষধ তৈরি করার ব্যাপারে যে প্ল্যান নেওয়া হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-45—4-55 p.m.]

**Shrimati Ila Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমাদের স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবী এনেছেন তাকে সমর্থন করে আমি কিছু বলতে চাই। আমার প্রথম কথা হচ্ছে স্বাস্থ্যই হচ্ছে সকল সুখের মূল। স্বাস্থ্য যদি না থাকে তাহলে মানুষের বেঁচে থাকা আর না থাক দুই সমান। স্বাস্থ্য না থাকলে টাকার কোন মূল্য নেই, স্বাস্থ্য না থাকলে মানুষ কোন কর্ম করতে পারে না, স্বাস্থ্য না থাকলে মানুষ অট্টালিকার ভেতর বাস করলেও তার কোন মূল্য নেই। কাজেই দেখা যাচ্ছে স্বাস্থ্যই হচ্ছে মানুষের সকল সুখের মূল। এই স্বাস্থ্য রক্ষা করতে হলে আমাদের পরিষ্কার পরিচ্ছন্নভাবে দেশ তৈরী করতে হবে এবং তারজন্য দায়ী হচ্ছে এই সরকার এবং সরকারের একটি দপ্তর যার নাম হচ্ছে স্বাস্থ্যমন্ত্রীর স্বাস্থ্য-দপ্তর। আমি প্রথম কথা বলতে চাই আজকে দেখছি আমাদের হাসপাতালগুলো নরককুণ্ডে

পরিণত হয়েছে। এই হাসপাতালে আজকে মানুষের কোন দাম নেই এবং সাধারণ মানুষ সেখানে গেলে হাসপাতালের যাঁরা বড়কর্তারা আছেন তাঁদের কাছ থেকে কুকুর বেড়ালের মত ব্যবহার পায়। যদি হাসপাতালে কোন এ্যাক্সিডেন্ট-এর কেস্ গিয়ে পৌঁছায় তাহলে সেখানে ডাক্তার বা নার্স গিয়ে তো পৌঁছায়ই না, বরং তাঁরা নানা রকম কটু কথা বলে তাড়িয়ে দেন। সেইজন্য আমি অনুরোধ করছি সাধারণ মানুষের যাতে জীবন রক্ষা হয়, সাধারণ মানুষের যাতে বেঁচে থাকতে পারে, হাসপাতালে গিয়ে ভালভাবে স্থান পেতে পারে তার জন্য বিশেষ দৃষ্টি দেবেন। আজকাল এই ফ্যামিলি প্ল্যানিং সম্বন্ধে কাগজে এবং বিজ্ঞাপনে নানা রকম জিনিস দেখতে পাই। আমার বক্তব্য হচ্ছে শুধু কাগজের মাধ্যমে এবং বিজ্ঞাপন দিয়ে এই ফ্যামিলি প্ল্যানিং-এর কাজ করলে হবে না। বস্তির মেয়েদের সঙ্গে সেবিকাদের ভালভাবে মিশতে হবে, তাদের খাদ্যের ব্যবস্থা করে দিতে হবে এবং আউটডোরে মায়েরা দেখাতে গেলে তাঁদের সঙ্গে ভালভাবে কথাবার্তা বলতে হবে। এই সমস্ত রুগ্ন এবং দুস্থ মায়েরা যারা ফুড পায় না তাদের জন্য ফুডের ব্যবস্থা সরকারকে এবং স্বাস্থ্যমন্ত্রীকে করতে হবে। আমার আর একটা বক্তব্য হচ্ছে হাসপাতালকে পরিষ্কার পরিচ্ছন্ন করতে হলে সেখানে কোন ধর্মঘট করা চলবে না, মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলা চলবে না। আমি মনে করি যাঁর যেটুকু কর্তব্য আছে তাঁকে তা করতে হবে। আজকে ডাক্তারদের যে ধর্মঘট চলছে এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা এবং খুবই পরিতাপের বিষয়। হাসপাতালে ইউনিয়ন করে যে ধর্মঘট করা হয় সেটা খুবই বেদনাদায়ক। হাসপাতালে ধর্মঘট করলে রোগীদের খুবই অসুবিধা হয়। আমি আর একটা কথা বলতে চাই, হাসপাতালের রোগীদের সঙ্গে স্টাফরা যে ব্যবহার করেন সেটা খুবই দুঃখজনক। এরকম দেখা যায় একটি মা প্রসব করতে গিয়ে কাতরাচ্ছেন অথচ আশ্চর্যের বিষয় সেখানে নার্স ডাক্তারের সঙ্গে বসে গল্প করছেন এবং সেই মায়ের কি হল না হল সে বিষয় ডাক্তার বা নার্স কেউ ভ্রূক্ষেপই করেন না। আমি মনে করি এই জিনিষের প্রতি আমাদের বিশেষভাবে লক্ষ্য করা দরকার। হাসপাতালকে যদি সুন্দরভাবে পরিচালনা করতে হয় তাহলে বিধান-সভার সদস্যদের নিয়ে একটি কমিটি করতে হবে। আমার মনে হয় এরকম ধরনের কমিটি না হলে কোন সমস্যারই সমাধান হবে না। ফ্যামিলি প্ল্যানিং সম্বন্ধে আর একটু বলতে চাই যে, মেয়েদের নানা রকম ঔষধ দিতে হবে, তাদের পুষ্টিকর খাদ্য দিতে হবে তবেই এই ফ্যামিলি প্ল্যানিং সাকসেসফুল হতে পারে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Bhupen Bijali :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের স্বাস্থ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবী এখানে উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই জন্য যে বিগত ২ বছর তার আন্তরিক প্রচেষ্টায় এই দপ্তর যে ক্রমবিকাশ ঘটছে সেটা অত্যন্ত প্রশংসাযোগ্য। মাননীয় সদস্য এখানে বলেছেন যে টি, বি, রোগীদের ভর্তি হয় না—আমি অন্ততঃ আপনার কাছে বলতে চাই বিগত ২ বছরে বিশেষ করে টি, বি, সেকসানে যেভাবে আমি দেখেছি, যেভাবে দরখাস্তগুলি গ্রহণ করা হয় এবং তাদের উপযুক্ত ব্যবস্থা করা হয় তা অত্যন্ত প্রশংসাজনক। আমি আমার এম, এল, এ,-সীপে দেখেছি ৮০-৯০ জন টি, বি, রোগীকে আমি ভর্তি করতে পেরেছি। অত্যন্ত আনন্দের কথা, গর্বের কথা, যুক্তফ্রন্টের আমলে যেখানে মরে যাবার পরে চিঠি এল যে রিগ্রেট, ভর্তি করা গেল না, কিন্তু এখনকার আমলে তা কখনই হয় না। তারপর আর একটি কথা আমি বলতে চাই। এই স্বাস্থ্যদপ্তরের নিউট্রিসন প্রোগ্রামে পুষ্টি প্রোগ্রামে স্বাস্থ্যদপ্তর যে প্রকল্প গ্রহণ করেছেন তার কিছু গলদ আছে। সেখানে ইনপ্লিমেনটেসন ঠিকমত হচ্ছে না। যে স্কীম নিয়ে গ্রামবাংলার বুভুক্ষু মানুষ তাদের সন্তানদের যে পুষ্টির ব্যবস্থা করা হয়েছে, সেখানে আমি লক্ষ্য করছি যে ঠিক ঠিকভাবে ইমপ্লিমেন্ট করা হচ্ছে না। আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব সত্যিই যাদের পুষ্টি প্রয়োজন সেই অভাবী মানুষের ছেলেদের এই প্রকল্পের আওতায় এনে সুন্দরভাবে ব্যবস্থা গ্রহণ যাতে করতে পারা যায় তার দিকে তিনি নজর দেবেন। মাননীয় স্বাস্থ্য-মন্ত্রীকে আমি আর একটি বিষয় জানাতে চাই। তিনি হোমিওপ্যাথি চিকিৎসার

কথা চিন্তা করছেন এবং তার প্রতি তিনি যে নজর দিয়েছেন---কিন্তু যেভাবে ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল তা হয়নি। আয়ুর্বেদিক চিকিৎসার ব্যবস্থার দিকেও নজর দিতে তাকে অনুরোধ করছি। সেখানে সাবসিডিয়ারি দিয়ে হেল্‌থ সেন্টারগুলি করা হোক, এই দাবী আমি রাখছি। এবং পশ্চিমবাংলায় হোমিওপ্যাথি চর্চার কেন্দ্র স্থাপন করা হোক। এই অর্থ সংকটের দিনে হোমিওপ্যাথি চর্চা করলে অনেক কম খরচায় চিকিৎসার ব্যবস্থা হতে পারে। এইসঙ্গে আমি আর একটি কথা জানাতে চাই। বর্তমান হোমিওপ্যাথিক কাউনসিলে যারা প্রশাসন চালাচ্ছেন সেটা দুর্নীতি চক্র হয়ে দাঁড়িয়েছে সেটা ভাঙ্গা দরকার। তারা নিজেদের খেয়ালখুশী মত কাজ করেন। ছাত্রদের মধ্যে প্রচন্ড বিক্ষোভ, পরীক্ষককে তোয়াজ করলেই পাশ করা যায়। এই অবস্থা চলেছে। এর অবসান ঘটানো দরকার। এই শিক্ষাকে বৈজ্ঞানিক ভিত্তিতে করতে গেলে যে সুষ্ঠু প্রশাসন দরকার সেই সুষ্ঠু এ্যাডমিনিষ্ট্রেসন এখানে নাই। এদিকে মন্ত্রিমহাশয় আশা করি বিশেষ নজর দেবেন। আমার সময় শেষ হয়ে গেছে সুতরাং আমার বক্তব্য এইখানেই শেস করলাম।

**Mr. Speaker** : Shri Gautam Chakravartty wanted to say something. I allow him.

**Shri Gautam Chakravartty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শরত দাস মহাশয় এখানে টেলিগ্রাম পড়ে শুনিয়েছেন। গত ১৪ তারিখে আমাদের এখানে ডাক্তার এবং ইঞ্জিনিয়ারদের সম্বন্ধে আলোচনা হয়েছে। এবং এই হাউসের প্রত্যেকটি সদস্য একমত ছিলেন এবং সরকারও একমত যে ডাক্তার ইঞ্জিনিয়ারদের কোন রকম সমর্থন করা যেতে পারে না এবং মাননীয় সদস্যরা এখানে বলেছেন যে তাদের যদি কোন ন্যায্য দাবী থেকে থাকে তাহলে সেখানে একটা কমিটি হতে পারে, সেখানে আলোচনা হতে পারে এবং তার সাথে এটাও ঠিক আমরা যেটা মনে করি বর্তমানে টেকনোক্র্যাটসরা যদি প্রমোশন পান তাহলে ব্যুরোক্র্যাসির মতই অবস্থা হবে। আমরা ব্যুরোক্র্যাসিদের ঘৃণা করি না, কিন্তু ব্যুরোক্র্যাটদের ঘৃণা করি। যাই হোক যে সমস্ত ডাক্তার ইঞ্জিনিয়ার যারা আজকে জয়েন করতে চাইছেন, কিন্তু বিভিন্ন জায়গা থেকে আমাদের কাছে খবর এসেছে যে যেসমস্ত ডাক্তার, ইঞ্জিনিয়াররা কাজে যোগদান করতে চাইছেন তাদের বলা হচ্ছে যারা ধর্মঘট করছেন তারা বলছেন যে এই সমস্ত ডাক্তার ইঞ্জিনিয়ারদের সমাজচ্যুত করতে হবে। তোমাদের আমরা কোনরকমে সহ্য করব না।

[4-55—5-05 p.m.]

ডাক্তারদের বলা হচ্ছে যে তোমাকে আমরা ডাক্তারদের থেকে সমাজচ্যুত করলাম এবং আমরা তোমার সঙ্গে কোন রকম সহযোগিতা করবো না। আমরা দেখেছি ইংরাজ আমলে সেখানে মহাত্মা গান্ধীর নেতৃত্বে এবং আমাদের দেশ প্রেমিকদের নেতৃত্বে আমরা অসহযোগ আন্দোলন করেছিলাম। আমাদের অসহযোগ আন্দোলন কি? সাদা চামড়ার বা টাই কোট পরা যে সমস্ত মানুষ বাজারে যারা যেতেন বাজারে মাছওয়ালার তাদের মাছ দিতো না, বা সে সমস্ত মানুষ টাই পরা কোট পরা ধোপা তাদের বয়কট করেছিল, নাপিত তাদের বয়কট করেছিল, সমাজের প্রত্যেকটা মানুষ তাদের বয়কট করেছিল। আজকেও, স্যার, বর্তমান যুগে ভারতবর্ষ স্বাধীন হওয়ার পরও যারা ইংরাজদের মত মতবাদ রেখে যারা ভারতবর্ষকে শোষণ করবার চেষ্টা করছে, যে সমস্ত ধর্মঘটি ডাক্তার ও ইঞ্জিনিয়ার, তাদেরকে শুধুমাত্র সমাজবিরোধী বললেই চলবে না, তারা, স্যার, সমাজের অপাংক্তেয় কীট, এরা স্যার, মানুষ নয়। তারা হচ্ছে সমাজের অপাংক্তেয় জীব সেই সমস্ত জীবকে —ধর্মঘটি ডাক্তার ও ইঞ্জিনিয়ার যারা আছে, তাদেরকে আমরা বয়কট করছি, সমাজ থেকে তাদের বয়কট করছি। আপনার মাধ্যমে এটাই জানাতে চাইছি এবং আগামী দিনে যে কোন রকম ডাক্তার ও ইঞ্জিনিয়ারদের ধর্মঘট মোকাবিলা করার জন্য আমরা প্রস্তুত আছি। তার সঙ্গে আপনার মাধ্যমে এই আবেদন করছি যে সমস্ত ধর্মঘটি ডাক্তার বা ইঞ্জিনিয়ার এখন পর্যন্ত আমাদের ডেভালপমেন্টের কাজ স্থগিত করে দিয়েছে, আমাদের

মায়ের, আমাদের বোনের, আমাদের ভায়ের প্রাণ যারা নিচ্ছেন এদেরকে সমাজ থেকে বিচ্যুত করা হোক এই অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক বক্তাই এখানে তাদের নিজের নিজের বক্তব্য হেল্থ বাজেটের উপরে রেখেছেন। কিন্তু খুব দুঃখের কথা যেটা আমি ভেবেছিলাম সাহায্য পাবো, কনস্ট্রাকটিভ কিটিসিজম অন্তত মোর্চা শরিকদের কাছ থেকে, সি, পি, আই, বন্ধুদের কাছ থেকে এবং মানবিকতার খাতিরে আর, এস, পি, বন্ধুদের কাছ থেকে কিন্তু দেখলাম তারাও এখন ভেস্টেড ইনটারেস্টের খেলাতে নিজেদের প্রিনসিপিলকে বলিদান করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিমির ভাদুড়ী মহাশয় তাদের বক্তব্যের মধ্যে নানা কথা বলেছেন যে গত বছর স্মল পক্সে প্রায় ১৮ হাজার লোক আকান্ত হয়েছিল এবং পৌনে পাঁচ হাজার লোকের প্রাণ গত বছর শুধু এই পশ্চিমবাংলার মধ্যে আমরা হারিয়েছি। দুঃখের কথা হচ্ছে ১৯৭২ সালের মার্চ মাসে সরকার তৈরীর সঙ্গে সঙ্গে তার আগের আগের বছরগুলোর ভয়াবহ চিত্র যা ছিল তাতে গত বছর অত্যন্ত কঠিন পরিশ্রম করে স্বাস্থ্যদপ্তরের সকল স্তরের কর্মী কঠিন পরিশ্রম করে পশ্চিমবাংলার অনেক জীবন বাচাতে পেরেছেন। এটা দুঃখের কথা যে ১৮ হাজার কেস স্মল পক্স হতে পারে কিন্তু তিমিরবাবু একবারও মনে রাখলেন না যে কেসটা একদিনে হয় না বা এক বছরে হয় না। নিশ্চয়ই বছরের পর বছর যে গাফিলতি ছিল, যে কাজ হয়নি, তার ফলে তারই প্রায়শ্চিত্ত গত বছর আমাদের করতে হয়েছে। তাই তাদের সরকার যখন ছিল তারা যখন তাদের সমস্ত স্বাস্থ্য কর্মীদের তাদের যখনি ট্রান্সফার করা হয় এখানে এসে চিতকার চেচামেচি করেন। তাদের সেই সমস্ত কর্মীদের শেখাতেন যে তাদের কাজ ছিল আর, এস, পি, প্রচারপত্র গ্রামে গ্রামে বিলি করা, টিকে দেওয়া নয়। তারা যখন শিখাতেন যে তাদের কাজ হচ্ছে কংগ্রেসের নামে বিষোদ্গার করা টিকে দেওয়া নয়, স্বাস্থ্যের কাজ নয়, তারা যখন শিখাতেন যে গ্রামে গ্রামে গিয়ে তাদের চুপিসারে আর, এস, পি.-এর নানা রকম প্রচারপত্র এবং পোস্টার লাগাতে হবে, কলেরা ম্যালেরিয়ার কাজ নয়, তার অভিশপ্ত ফল গত বছর আমরা ভুগেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বছরের পর বছর গাফিলতি যদি হয় তখন স্মল পক্সের এ্যাটাক এই ভাবে ছড়িয়ে পড়ে। যদিও গত বছর এ্যাটাক হবার সঙ্গে সঙ্গে চতুর্দিকে যতটা সম্ভব আমরা ব্যবস্থা নিতে পেরেছি এবং যে ব্যবস্থা নিয়েছি গত বছর তার সুফল নিশ্চিতভাবে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা দেখেছেন।

[5-05--5-15 p.m.]

এই বছর ঠিক এই সময় স্মল পক্স টিকে উঠে যখন প্রায় হাজার লোকের মৃত্যু হয়, এক মাসের মধ্যে সেখানে এখন স্পক্সের সিজন,—যদিও এটা আমাদের ক্রেডিট নয়, আমরা কেডিট নেব তখন যখন স্মল পক্সের কেস থাকবে না, ৩০০ শতের বেশী কেস এখন পর্যন্ত রিপোর্টেড হয়নি। এবং এই কেসগুলিও হল যখন, তখন আমরা দেখলাম এগুলি ইম্পোর্টেড কেস এসেছে, বিহার থেকে, ইউ, পি থেকে, রোগ নিয়ে সেখান থেকে আসার ফলেই এই সমস্ত কেস হয়েছে। আমরা যে সমস্ত ফায়ার ফাইটিং স্কোয়াড করেছিলাম, সার্ভেয়ল্যান্স টিম করেছিলাম, তারা অনেক চেষ্টা করেছিলেন এই আগুন রুখতে অর্থাৎ স্মল পক্স রুখতে কিন্তু পারেন নি। আমাদের টার্গেট আছে এপ্রিল মাসের মধ্যে, যে আগুন জ্বলছে, স্মল পক্সের ফসাইল যা রয়েছে তা বার করে তা সম্পূর্ণরূপে নির্মূল করতে যাতে পারি তার জন্য চেষ্টা করছি। তারা যে কিটিসিজম করেন তা বক্তৃতার মাধ্যমে কিন্তু কাজের বেলায় কিছুই করেন না, আমরা যা করছি তা কাজের মধ্য দিয়েই হবে। এ্যাম্বুলেন্স নিয়ে কথা বলেছেন, তারা নিশ্চয়ই জানেন দু বছরের মধ্যে সব জায়গায় গাড়ী তৈরী করে এ্যাম্বুলেন্স দেওয়া সম্ভব নয়। কিন্তু আমি তাদের জিজ্ঞাসা করি, তারা যতক্ষণ ছিলেন তারা কোন ইতিহাস করে গেছেন কিনা, কোন হিসাব রেখে গেছেন কিনা নিজেদের দলীয় কোন দল ছাড়া কোন হেল্থ সেন্টারে কোন স্বাস্থ্যদপ্তরের কোথায় কি প্রয়োজন আছে সে সম্বন্ধে কোন খোজ নিয়েছেন কিনা? কিন্তু আমি একথা

নিশ্চয়ই বলব যিনি ইউ, এফ,-এর মন্ত্রী ছিলেন তিনি নিজে পার্সোনেলী চেষ্ট করেছিলেন, কারণ আমরা দেখেছি যখনই হেল্থ সেন্টারে গিয়েছি, খুব দুর্ভেদ্য হেল্থ সেন্টার, সেখানে তার নিজের হাতের লেখা দেখেছি, সেই হেল্থ সেন্টারে কাজ কি করে করা উচিত তার নিজের হাতের নোট পেয়েছি এবং তাতে নিশ্চয়ই উপকৃত হয়েছি। কিন্তু আশ্চর্য্য লাগে তিনি যখন কাজ করবার চেষ্টা করেছিলেন, তাদের পার্টির যে প্রিন্সিপল মতামত সেটা তারা না শুনে চীৎকার করে গেলেন এই সরকার সভ্য সরকার কিনা। আমার প্রশ্ন এই যে ননীবাবু যে কাজ করতে বলে গেলেন পার্টি কোন সদস্য তাতে সাহায্য করেছিলেন কিনা, যদি করতেন তাহলে বসন্তের আক্রমণ তাহলে অনেক কম হত। আমি এও জানি তাদের পার্টি থেকে যে সমস্ত ম্যান্ডেট বের হয়, খুব দুঃখের সঙ্গে বলছি, সেই ম্যান্ডেট তারা মানেন না। আজকে এখানে সি, পি, আই, সদস্য নানা কথা বলে গেলেন, কিন্তু একথা বললেন না যে যে সমস্ত ডাক্তারবাবু সিজ ওয়ার্ক করতে চাচ্ছে, তাদের প্রতি তাদের কোন সমর্থন নাই। কেন জানি না, পার্টির ডিরেক্টিভ কি তাই? তাদের কি নির্দেশ দিয়েছেন এদের সমর্থন করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্ন হল সেটা। তারা যে পার্টিতে বিশ্বাস করেন, তাদের সেই পার্টির যে ডিরেক্টিভ তা যদি তুলে ধরি তাহলে দেখা যাবে, পার্টির সদস্যরা পার্টি ডিরেক্টিভের বিরুদ্ধে কাজ করে চলেছেন। যখন স্ট্রাইক হয়েছিল, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মোর্চা হিসাবে সব জায়গায় খবর পাঠিয়েছিলাম এবং তাদের পার্টিকেও খবর দিয়েছিলাম, আপনি শুনলে আনন্দিত হবেন, মাননীয় সদস্যরা আনন্দিত হবেন, আমার কাছে একটা কপি আছে, তাদের পার্টি ওয়েস্ট বেঙ্গল এবং ক্যালকাটা পার্টি থেকে আমাদের লিখে জানান হয়েছিল তারা যে রিজোলিউশন পাশ করেছিলেন, সেই রিজোলিউশনে কি বলছে, আপনাকে পড়ে শোনাচ্ছি।

We hope that the stipendary doctors will keep in mind their duty towards the patients and request them as well as the Indian Medical Association to see that the workers in Hospital are not hampered and the patients are not subjected to difficulties.

এই যদি পার্টির ওরিজিন্যাল রেজোলিউশন আমার কাছে পাঠিয়ে থাকে, আমি তাদের চ্যালেঞ্জ জানাই, কোন পার্টির কোন ডিরেক্টিভে কার স্বার্থসিদ্ধির চক্রান্তের আন্ডারে এখানে এসে তাঁরা সাপোর্ট করছেন? এটা কি কমিউনিজম বাই ইন্‌থ্যারিটেন্স? পার্টির প্রিন্সিপল কি? আর কাদের কথায় কোন্ ভেস্টেড ইন্টারেস্টে তাঁরা এখানে পার্টির প্রিন্সিপলের বিরুদ্ধে এখানে বক্তব্য রেখে যাচ্ছেন? আপনারা মিডল্ ক্লাস ইন্টেলিজেন-শিয়াকে হাত করবেন? সেকথা পার্টিকে নিশ্চয়ই জানানো উচিত। পার্টি রেজোলিউশন আনলেন, কারণ সেখানে যাঁরা আছেন তাঁরা সমাজের মধ্যে রয়েছেন, তাঁরা বিদ্বান, তাঁরা বুঝেন। মুষ্টিমেয় কয়েকজন যাঁরা নার্সিং হোম চালায়, তরুণ যুবক ডাক্তার তাঁদের নিয়ে এরা কি খেলা করছেন? এঁরা কি আগুন নিয়ে খেলা করছেন, তাঁদের মিসলিড করে আন্দোলনের মধ্যে আনবার চেষ্টা করছেন কি নিজেদের প্র্যাক্টিস বাড়াবার জন্য? সি, পি, আই, পার্টির যে রেজোলিউশন তার দিকে এঁরা দৃষ্টিপাত করেন নি। আমি তাদের চ্যালেঞ্জ জানাচ্ছি। গীতাদেবী ওখান থেকে বলছেন—বার করুন রেজোলিউশনের কোথায় বলা হয়েছে যে এখানে যে সিজ ওয়ার্ক চলেছে তাকে সমর্থন জানাচ্ছি? ঠিক উল্টো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রিজোলিউশন হচ্ছে অবিলম্বে সরকার একটা নিগোশিয়েশন করুন। একবারও তাঁরা বলেননি একটা টাকা বাড়াবার জন্য, একবারও তারা বলেননি স্ট্যাটাস করার জন্য, একবারও তাঁরা বলেননি এই সমস্ত স্ট্যাটাস তৈরী করে তাদের ঢোকাবার জন্য। তাই আমি জানতে চাই, কেন তাঁরা এই টেকনোক্রেটদের সমর্থণ জানাচ্ছেন? এই টেকনোক্রেট কি তাঁরা যাঁরা পি, জি, হাসপাতালে থেকেও ননপ্রাক্টিসিং থেকেও নার্সিং হোম খুলে রোজগার করে যান? এই টেকনোক্রাট কি তারা যারা সমস্ত কন্ট্রাক্টরদের? তারা কি চায়? তাঁরা কি কন্ট্রাক্টরদের দিয়ে মিনিস্ট্রি চালাতে চান? তাই কি তাঁরা আনতে চাচ্ছেন? রেজোলিউশন বের করুন। এই হাউসের মধ্যে আমি চ্যালেঞ্জ জানিয়ে দিতে চাই এই পার্টির কি রেজোলিউশন? কমিউনিস্ট পার্টি অফ ইণ্ডিয়া-র কি রেজোলিউশন তা এই হাউসের সামনে তাঁরা টেবিলে রাখুন।

জনসাধারণ বুঝুন জানুন তারা কি চেষ্টা করছেন, বাজেটের মধ্যে বক্তৃতা দিয়ে কি বললেন। তাঁরা যা বললেন তা দুর্ভাগ্যজনক। তাঁরা বললেন—না, ডাক্তারবাবুদের গ্রামে পাঠাবেন না। একটা প্যারা মেডিকেল ষ্টাফ তৈরী করুন। বি, এ,; বি, এস, সি, পাস করা ছেলেদের আপনি ট্রেনিং দিন এবং ট্রেনিং দিয়ে তাদের আপনি গ্রামে পাঠান। আর ৮০ হাজার টাকা খরচ করে যে সমস্ত ডাক্তারবাবুরা তৈরী হবেন তারা সব সি, পি, আই-এর মেম্বার হবেন, তাদের পি, জি, হাসপাতালে এন, আর, এস, হাসপাতালে, ক্যালকাটা মেডিকেল কলেজ হাসপাতালে আমাদের বসাতে হবে। যে ডাক্তাররা আন্দোলন শুরু করেছিলেন তারা এখানে থাকবেন। তরুণ ডাক্তাররা যে আন্দোলন শুরু করেছিলেন, তাদের সঙ্গে ভাবভঙ্গীতে এক ছিল। আমি প্রফেসন্যাল ম্যান, আমি জানি নতুন প্রফেসান যখন তাঁরা আরম্ভ করেন, তখন তাদের অভাব থাকে এবং তাঁদের প্রথম দশ বছর অভাব থাকে। একবারও কি তাঁরা বাজেট স্পীচে বলেছেন যে এই নন-প্রাক্টিসিং এ্যালাউন্স, রুরাল এ্যালাউন্স এই তরুণ ডাক্তার যাঁরা যাচ্ছেন গ্রামে তাঁদের জন্য বাজেটে কেন রাখেন নি? তাঁদের কোন কথা নাই। তবে এসব কথা কাদের জন্য? কথা কি শুধু টপ র‍্যাঙ্কিংদের জন্য? কারণ পার্টি থেকে তাঁরা ফান্ড পেতে পারেন। পার্টি থেকে তাঁরা অনেক কিছু ব্যবস্থা করতে পারেন। আমি চ্যালেঞ্জ জানাই। তরুণ ডাক্তারদের আজ তাঁরা মিসলিড করেছেন, হাসপাতালে হাসপাতালে গিয়ে তাঁরা তরুণ ডাক্তার যারা আছেন তাঁদের গিয়ে বলছেন তোমাদের ভীষণ অভাব, তোমরা নিশ্চয়ই দাবীদাওয়া তোল। আবার আমাদের কাছে এসে বলছেন---না, না, আমরা টাকা পয়সা কিছু চাই না, আমরা চাই স্ট্যাটাস, একটা প্রিন্সিপলের লড়াই। কোন কমুনিষ্ট পার্টি ঐকথা কবে বলেছেন যে প্রিন্সিপল-এর জন্য লড়াই করে গরীব লোকের গলা টিপে ধর। প্রিন্সিপল-এর লড়াই হয়। কোন কমুনিষ্ট পার্টি কবে বলেছে, কোন আর, এস, পি, কবে বলেছে---কোন প্রিন্সিপল-এ যে আজকে একজন গরীব মা তার অজ্ঞান ছেলেকে কোলে করে হাসপাতালে নিয়ে এসে হাসপাতালে বা গ্রামের হেল্‌থ সেন্টারে যেখানে সিক ওয়ার্ক করে আমাদের গলা টিপে ধরে বলবে একটা স্ট্যাটাস চেয়ে নাও সে কথা আমি জানতে চাই? যদি তাই হয় আমি জানি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্টি থেকে তাদের এই নেতৃত্ব আসেনি, আমি জানি কোন আর, এস, পি, থেকেও কোন নেতৃত্ব আসেনি, কোন পার্টি ডিরেক্টিভ আসেনি। আমি ওরিজিন্যাল রিজোলিউশন এখানে প্লেস করেছি। আমি তাদের জানাই তারা ওরিজিন্যাল রেজোলিউশন প্লেস করুন। একথা সত্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারা হয়ত গলা টিপে ধরতে পারেন, কিন্তু একটা জিনিস সত্য তাঁরা যদি মনে করে থাকেন যে মিডল্ ক্লাস ইন্টেলিজেনশিয়াকে হাত করবো, তারপরে যখন আবার ভোট আসবে, তখন সেই ভোটে আবার আমরা জিতে আসবো আর কংগ্রেসের সবাই হেরে যাবে তাহলে তাঁরা দারুণ ভুল করছেন। কারণ তাঁরা আজ যে জিনিস আমদানী করছেন, যাঁদের তাঁরা আজকে গলা টিপে ধরছেন, গ্রাম থেকে তাঁরাও আসতে পারেন, যখন হয়ত আর ডেমোক্র্যাটিক প্রিন্সিপল বলে আর কিছু থাকবে না, নির্বাচনী প্রতীক বলেও আর কিছু থাকবে না। আর নির্বাচন বলেও হয়ত কিছু তখন না থাকতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও পরিস্কারভাবে জানাতে চাচ্ছি তাঁদের গায় খুব লাগছে। তাঁরাতো উঠে দাড়িয়ে বলতে পারেন এই তো রেজোলিউশন গায় লেগেছে জানি। তাঁরা যদি বলেন ওষুধ পাঠাও, নিশ্চিত ওষুধ পাঠাতে হবে। তাঁরা বলছেন এ্যাম্বুলেন্স পাঠাও, নিশ্চিত এ্যাম্বুলেন্স পাঠাতে হবে। কিন্তু একবারও তো বলছেন না আজকে ডাক্তার পাঠাও। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়---

(গোলমাল)

**Shrimati Ila Mittra :**

স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, উনি যে রেজোলিউশনটা হাউসে পড়লেন টেকনোক্র্যাটদের সম্পর্কে, তার সম্বন্ধে আমাদের কোন রেজোলিউশন হয়নি। হয়ত পুরানো কোন রেজোলিউশন কোন সময় হাউস-ষ্টাফরা ষ্ট্রাইক করেছিলেন সেই সময় তাঁরা টাইপ

করেছেন ইত্যাদি এবং আমরা তো চাই ডাক্তাররা কাজে জয়েন করুন এবং কাজে যো দেবার মত উপযুক্ত পরিবেশ আপনারা সৃষ্টি করুন। আমাদের, স্যার, মিসলিড ক হয়েছে এর দ্বারা এমন কোন রেজোলিউশন আমাদের নাই। হাউসকে মিসলিড ক হয়েছে। আমি পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি আমি প্রোভিন্সিয়াল এক্সিকিউটিভ কমিটি একজন মেম্বার এবং এই রকম কোন রেজোলিউশন আমাদের কখনো হয়নি। কে টেকনোক্র্যাটদের সম্বন্ধে কোন রেজোলিউশন আমরা করিনি। পরশুদিন কাগজে বেরিয়ে যে অবিলম্বে এটা মিটমাট করে নেওয়া হোক। একথা বেরিয়েছে আমি এ সম্বন্ধে এক পয়েন্ট অফ প্রিভিলেজ পরের দিন তুলবো---হি ইজ মিসলিডিং দি হাউস। কো মন্ত্রিমহাশয় হাউসে এইভাবে মিসলিড করতে পারেন না।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বার বার চিৎকার করা হচ্ছে হাউসকে মিসলিড করা হচ্ছে আমি জানি সি, পি, আই সদস্যরা তাঁদের পার্টি ডিরেক্টিভস না মেনে চলেন। স্যা ওঁরা সত্য কথা বললেই বলেন যে হাউসকে মিসলিড করেন। স্যার, চিঠি এসে ক্যালকাটা ডিস্ট্রিক্ট মেডিকেল কাউন্সিল থেকে কমিউনিষ্ট পার্টি অফ ইণ্ডিয়ার চিঠি সই করেছেন সুশীল চক্রবর্তী। বলবেন হয়তো তিনি বাজে লোক। চিঠিটা আমি পড়

"Dear Mr. Panja,

I am sorry we could not contact you yesterday. However, we could get in touc with our friends in the Indian Medical Association on the same day and have di cussed about the agitation of stipendary doctors with them. To-day our Stat Executive have passed a resolution on the subject which I am announcing for you information. You may please note that in the resolution. We have requested th Government to re-open the negotiation on the one hand and on the other hand w have requested the Indian Medical Association and the stipendary doctors to se that the work in the hospitals are not hampered.

Sd.- Sushil Chakroborty.

(নয়েজ)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাত্র ৬ দিন তখন হয়েছে। তখন শুধু হাউস ষ্টাফদের ধর্মঘ চলছিলো, সমস্ত ডাক্তারবাবুরা কাজ করছিলেন। তখন সি, পি, আই,-এর রেজোলিউশ ছিল একটা পেসেন্ট যেন সাফার না করে, হাসপাতাল যেন সাফার না করে। আজকে ক দিন হয়ে গেছে। আমি পরিস্কারভাবে জানতে চাই যে যদি পার্টির কোন ডিসিসান না থাবে তাহলে কিভাবে বক্তব্য রাখছেন? পার্টির ডিসিসান বার করুন। আমি চ্যালেঞ্জ জানাচ্ছি ভেষ্টেড ইনটারেষ্ট নিয়ে খেলা করে যাচ্ছেন। পার্টির ডিসিসান তো কাগজে বেরিয়েছে সে ডিসিসান হচ্ছে যে অবিলম্বে, খুব তাড়াতাড়ি নিস্পত্তি হোক। আমি কিন্তু জানতে চা নেতৃস্থানীয় যারা বসে আছেন তাঁরা কি করছেন? আমি চ্যালেঞ্জ করছি। স্যার, তখ ৬ দিন মাত্র হয়েছিল---প্রায় তিন মাস আগের ব্যাপার। আমি চ্যালেঞ্জ জানাচ্ছি। মাননী অধ্যক্ষ মহাশয়,

(নয়েজ)

**Shrimati Ila Mittra :**

উনি হাউসকে মিসলিড করছেন। আমরা আগে চিঠি দিয়েছি এই সম্পর্কে, এবং এখন তাই বলছি। পার্টির কথা উনি কি বলছেন?

**Mr. Speaker** : Mrs. Mitra, please hear me. The resolution has been placed before the House. So if you have got anything to say, you can raise the point later on as that has already been announced and placed before the House.

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি সত্য কথা বললে পরে তাঁরাই বেশী চিৎকার করেন যারা পার্টির রেজোলিউশন মানছেন না। স্যার, ভেস্টেড ইনটারেস্টের কথা বলা যায়। আমি বলছি যে পার্টি থেকে যে রিজোলিউশন হয় মাত্র ৬ দিনের মাথায়। কলকাতায় সবে মাত্র হাসপাতালগুলিতে তখন ৬ দিন মাত্র এই জিনিস হচ্ছে, এ্যাফেকটেড হয়েছে, সেই ৬ দিনের মাথায় তারা পার্টি থেকে এই রেজোলিউশন পাঠিয়েছিলেন। আজকে ২৫ দিন হয়ে গেছে। মিডিল্ ক্লাস ইনটেলিজেন্সিকে হাত করতে হবে বলে চিৎকার করে যাচ্ছেন। রিজোলিউশন করুন আসল মোর্চার শরিক যদি হতে চান। গরীব মাকে বাঁচান। আর যদি তা না বাঁচান নিশ্চিতভাবে জানিয়ে রাখতে চাই---নিশ্চয়ই আমি গ্রামবাংলার জন্য চেষ্টা করে যাব। আমি একশো বার চেষ্টা করে যাব। গ্রামবাংলার মায়েদের জন্য আমি চেষ্টা করে যাচ্ছি---আমি নিশ্চিত চেষ্টা করে যাব। আমি কমিউনিষ্ট পার্টি, আর, এস, পি,-কে চ্যালেঞ্জ জানাচ্ছি যে গ্রামবাংলায় আমি ডাক্তার পাঠাবো বলেছি, আমি যদি মন্ত্রী থাকি জনতার আর্শীবাদ নিয়ে, এম, এল, এ,-দের সংহতি নিয়ে তাহলে আমি ডাক্তার পাঠাবোই, আপনাদের যত ইচ্ছা চেষ্টা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা আমি হাউসকে বলে দিয়ে যেতে চাই, আমি আজকে এ্যাপিল পাঠাচ্ছি আমাদের বিদেশে যে সমস্ত বাঙ্গালী ডাক্তার আছেন---তাঁদের কাছে, এ্যাপিল পাঠাবো, প্রায় সাড়ে সাত হাজার বাঙ্গালী ডাক্তার আছেন---আমি বলবো দেশ আজকে বিপন্ন। দেশদ্রোহী যারা তারা আজকে দেশকে বিপন্ন করবার চেষ্টা করছে, আপনারা ফিরে আসুন দেশকে বাঁচান, খুব তাড়াতাড়ি দেশকে বাঁচান। স্যার, আমার কাছে যখন তাঁরা এসেছেন আমি তাঁদের বলেছি। কিন্তু আশ্চর্য্যের বিষয় আমি কি দেখছি। আমি জানি মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামবাংলায় যে সমস্ত মায়েরা আছেন---,

(গোলমাল)

**Shrimati Ila Mittra :**

এখানে বসে এসব মিথ্যা কথা বলা যায় না। আপনি এতবড় অপদার্থ হয়েছেন যে এখানে বসে মিথ্যা কথা বলছেন, বলছেন দেশদ্রোহী, এতবড় অপদার্থ। আজকে কি অবস্থা দাঁড়িয়েছে যে দেশদ্রোহী বলছেন? কোন পর্য্যায়ে পৌঁছেছেন যে আজকে দেশদ্রোহী বলছেন?

(নয়েজ)

[5-15—5-25 p.m.]

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক সত্য কথা আছে যা আমাকে বলতেই হবে। দেশ আজ বিপদগ্রস্ত, গরীব জনসাধারণ আজ বিপদগ্রস্ত। তাই আজকে আমাকে সমস্ত সত্য কথা বলে যেতেই হবে।

(গোলমাল)

স্যার, ওরা বার বার আমাকে বাধা দেবার চেষ্টা করছেন।

**Mr. Speaker** : I would request the honourable members to keep quiet. Kindly allow the Hon'ble Minister to continue.

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একথা বলতে পারি যে আজকে ডাক্তারদের সিজ ওয়ার্ক ও ইঞ্জিনীয়ারদের সিজ ওয়ার্ক সেটল হয়ে যেতো আমাদের মুখ্যমন্ত্রী যখন বক্তব্য রেখেছিলেন, আমি যখন চিঠি লিখেছিলাম তখন এই জিনিস সেটল হয়ে যেতো—

(গোলমাল)

**Mr. Speaker** : Shrimati Mitra, you are a very senior member of this House. I would request you, keep quiet.

**Shrimati Ila Mittra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি, পি, আইকে দেশদ্রোহী বলবে আর আমরা চুপ করে বসে থাকবো?

(গোলমাল)

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এখানে এই এসেম্বলীর মধ্যে কাজ করছি। পার্লামেন্টে কারও পারসোন্যাল রাগ করার কারণ নাই। আমার অনেক সত্য কথা বলবার আছে। ওনারা গোলমাল করে যে সময় নষট হয়েছে আমি সেই সময় আপনার কাছে চাচ্ছি। আপনি সে সময় এক্সটেন্ট করে দিন। বাজেটে একথা বলতে চাই যে তিমিরবাবু বলেছেন ভেজাল যেটা হচ্ছে সে সম্বন্ধে কোন ষ্টেপ নেওয়া হয় না। কিন্তু আমি তাকে জিজ্ঞাসা করি এখান থেকে রেজলিউসন করে যে পাঠানো হয়েছে---কেন আটকে আছে? ইণ্ডিয়ান মেডিক্যাল এ্যাসোসিয়েসন-এর ষ্টেট ব্রাঞ্চ সেখানে কাদের লোকজন ঘোরাফেরা করে? প্রেসিডেন্টকে টেলিগ্রাম পাঠিয়েছে কারা যে এখন এই আইন কিছুতেই হতে পারে না—আমাদের সঙ্গে ডিসকাস করুন? আমি জিজ্ঞাসা করি তাঁকে সেখানে বলছে কিনা যে একটা কমিটি তৈরী হোক। সে কমিটি যত দিনে তৈরী হবে তত দিন সেখানে ভেজাল হোক—দেশের মানুষ মরে যাক, ভেজাল যত ইচ্ছা চলে চলুক। তিমিরবাবু বলেছেন—কি হচ্ছে—কোন কাজ হচ্ছে না একটা ব্লকেতে হাসপাতাল হচ্ছে না—কি করা যায় ঔষধ না। এর জন্য কি ব্যবস্থা করা যায়? মাননীয় অধ্যক্ষ মহাশয় তিমিরবাবুর এলাকা বেলডাঙ্গায় ৭টি হাসপাতালে কোন ডাক্তার ছিল না। তিনি তখন বলেছিলেন অজিতবাবু গ্রামবাংলা কষ্ট পাচ্ছে। তিমিরবাবু তখন মানুষ তিমিরবাবু হয়ে গ্রামবাংলার কষ্টের কথা আমাকে বলেছিলেন—কিন্তু আজ তিনি কি বলছেন? ডাক্তার দরকার নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দু বছর চেষ্টা করে এই কাজ করেছি যে এমন একটি হাসপাতাল নেই যেখানে আজ ডাক্তার নেই—সব জায়গাতেই ডাক্তার পাঠিয়ে দেওয়া হয়েছে। তাই বলছি যে মানুষ তিমিরবাবু গ্রামের মানুষদের ভালবেসে আমাকে ওসব কথা বলেছিলেন—এবং আমিও চেষ্টা করেছি—এবং সমস্ত হেল্থ সেন্টারে ডাক্তারবাবু পাঠানো হয়েছে—কোন কমপ্লেন নাই। আজকে দুঃখ লাগে আর এস, পি-র ম্যাণ্ডেটে এসব দেখে। কোথা থেকে সেই ম্যাণ্ডেট এসেছে—আপনারা তা প্রডিউস করুন। আমরা দেখতে চাই সেই ম্যাণ্ডেটে কি আছে। আমার আশ্চর্য লাগছে সত্যিই কি মতিভ্রম হয়ে গেল ভুলে গেলেন জনসাধারণকে এবং ভুলে গিয়ে সেই ভেষ্টেড ইন্টারেষ্টের দিকে চলে গেলেন? আজকে রেভলিউসনারী সোস্যালিষ্ট পার্টির রেভলিউসন চলে গেল, সোস্যালিজম চলে গেল পার্টি চলে গেল, গ্রুপ চলে গেল, শুধু ভেষ্টেড ইন্টারেষ্ট রয়ে গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অনুরোধ করবো ভালভাবে বাজেটটা ভেবে পড়ে দেখুন এবং তা দেখলেই বুঝতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে জানিয়ে দিতে চাই এবং আপনার মাধ্যমে সমস্ত সদস্যদের ও পশ্চিমবাংলার মানুষদের এই রাজনীতির খেলা। গরীব রোগীদের জামিন রেখে মুষ্টিমেয় ১০% ডাক্তার এবং ইঞ্জিনীয়ার—তারা এই জিনিস

সুরু করেছে। হয়তো আইন নাই---হয়তো আইনের মাধ্যমে কিছু করতে পারছি না, এসেনসিয়্যাল সার্ভিস---তার মধ্যেও কিছু করতে পারছি না।

আমাদের হাতে শক্তি নেই তবুও হয়ত কিছু করতে পারছি না, ডেমোক্র্যাটিক সোসাইটিতে আইন আদালতের মাধ্যমে হয়ত কিছু করতে পারছি না। কিন্তু এটা ঠিক তাদের সমর্থণে যারা যাচ্ছেন ঐ পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মায়ের যখন মৃত্যু হবে প্রসব হতে গিয়ে---এটা ঠিক মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ পশ্চিমবাংলার গ্রামবাংলার মা, কলকাতা সহরের বস্তিবাসীর মা যখন তার অজ্ঞান ছেলেকে নিয়ে ডাক্তারবাবুকে না পেয়ে ফিরে যাবে, তাদের অভিশাপ, দীর্ঘশ্বাস ঐ তথাকথিত ভেস্টেড ইন্টারেস্টেডদের নার্শিং হোম ভেঙ্গে চুরমার করে দিয়ে যাবে। এই কথা আমি বলে দিয়ে যাই প্রিন্সিপল্ বেঁচে থাকবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐতিহাসিক এদের ক্ষমা করতে পারে, কিন্তু ইতিহাস এদের কোনদিন ক্ষমা করবে না। আমি জানিয়ে দিয়ে যেতে চাই ঐতিহাসিক হয়ত ব্যবস্থা করতে পারেন---আমি চোখের সামনে দেখছি---এতক্ষণ চুপ করে বসে দেখছিলাম কোন দিকে কি যায়---আজকে পুরুলিয়ার সংবাদ আমি জানি মাননীয় অধ্যক্ষ মহাশয়, মা-হারা---আজকে কমুনিস্ট পার্টির সদস্যা, মায়ের ছেলের যখন মৃত্যু হয় হাততালি দিয়ে ব্যঙ্গ করছেন---দিন আসছে, তারা একদিন দাঁড়াবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, তখন ভেস্টেড ইণ্টারেস্টেডদের সব কিছু ভেঙ্গে চুরমার করে দিয়ে চলে যাবে।

(এ্যাট দিস স্টেজ সেভারেল মেম্বারস বিগ্যান থাম্পিং দি টেবলস্)

**Mr. Speaker :**

অনারেবল্ মেম্বারস, প্লিজ ডু নট থাম্প দি টেবলস্।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি খুব দুঃখিত---দুঃখিত এই জন্য যে মায়ের ছেলের মৃত্যুর কথা যখন ঘোষণা করা হয় তখন তারা গরীব বলে হাততালি ওঠে, কটাক্ষ করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানিয়ে দিতে চাই ইতিহাস প্রমাণ করে দিক আমর ঠিক পথে আছি, না অন্যরা ঠিক পথে যাচ্ছেন। আমি আপনার মাধ্যমে এ্যাপিল জানাচ্ছি কোথায় কমুনিস্ট পার্টির রেজলিউসান আছে সিজ ওয়ার্ক সাপোর্ট করতে, কোথায় কমুনিস্ট পার্টির রেজলিউসন আছে সিজ ওয়ার্কে জনসাধারণের কষ্ট হচ্ছে তবুও সিজ ওয়ার্ক করে যাও? তবুও তো তাদের হয়ে বক্তব্য রাখেন---সেটা দেখান, আমি জানতে চাই। আমি আরো জানিয়ে দিতে চাই মোর্চা তৈরী হয়েছিল অনেক কারণে। মোর্চা তৈরী হয়েছিল কতকগুলি প্রিন্সিপলে আমরা কিছু কিছু এক হতে পেরেছিলাম বলে। আজকে আমাদের ভাবতে হবে রেজলিউসান রাখার পরে শুধু যে কয়েকজন ব্যক্তি, তা নয়---কারণ মোর্চা তৈরী হয়েছে কতকগুলি প্রিন্সিপ্লের মধ্যে দিয়ে---মিটমাট করা হয় নি, কেন করা হয় নি? আজকে খোঁজ খবর নিন সমস্ত বড় বড় কাগজ আছে, আজকে পোল নিন, ইলেকসান পোল নিন---আমি আজকে অনুরোধ করবো ডাক্তারবাবুদের আপনারা সিক্রেট পোল করুন। আমার কথা সত্য কিনা যে ৯০ পারসেন্ট ডাক্তার আজকে চান না গরীব রোগীদের কষ্ট হোক। বার বার তারা বলছেন কিছু একটা করুন। আমি ডকুমেন্ট দেখেছি, তারা শুধু নাম দিতে পারছেন না, মুখে এসে বলে দিয়ে চলে যাচ্ছেন সাম ডক্টরস---আজকে একজন মাননীয় সদস্য জানিয়েছেন একজনের মৃত্যু হয়েছে। ডাঃ সুবিমল সেন সম্বন্ধে এনকোয়ারি করছি, এনকোয়ারি অর্ডার করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজ সকালবেলায় তাঁর অসুস্থ বিধবা মায়ের চিঠি পেয়েছি। তিনি বলেছেন আমি এই বৃদ্ধ বয়সে আগে চলে গেলুম না কেন---আমার ছেলে বিনা চিকিৎসায় মারা গেল কেন তার জন্য আমি আপনার কাছে বিচার প্রার্থী---কেন সেই মা আমার পায়ে ধরে কাঁদবে, আমার কি দায়িত্ব নয় সেই মায়ের কাছে গিয়ে বলা যে এই দোষী এবং দোষের জন্য আমরা শাস্তি দিচ্ছি। কিন্তু কেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, নানা দিকে এমন ব্যবস্থা করা হচ্ছে?

তরুণ ডাক্তার যাদের অভাব আছে, তাদের অভাবে পাইয়ে দেব, এই ভাবে তারা প্ররোচিত করে যাচ্ছেন। এতদিনে সমস্ত সেটেল হয়ে যেত এবং আমরা সব ভালভাবে কাজ করতে পারতাম, হাসি মুখে এক জায়গায় গিয়ে যেটা আমাদের অভাব হয়েছিল সেটা করতে পারতাম। ক্রমশঃ বেডের সংখ্যা কমে যাচ্ছে, কিন্তু উল্টো দিকে বড় বড় নার্শিং হোম, যেখানে প্রাইভেট ব্লাড দেওয়া হয়,---আমার কাছে খবর আছে সেখানে লাইন বেঁধে ব্লাড নেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মানুষ জানুক যে ধর্মঘট ছিল কি জন্য, ধর্মঘটে সমস্ত ডাক্তার কাজ করেন নি, সিজ ওয়ার্ক চলছে। আমি জানতে চাই যে সমস্ত প্রাইভেট ব্লাড ব্যাংকস্ আছে সেখানকার হিসাব নিশ্চয় হাউসের সামনে প্রেজেন্ট করবো, এই লাইন করে ব্লাড কোথায় নিয়ে যাচ্ছে, ডাক্তারবাবুরা পশ্চিমবঙ্গে ধর্মঘট করেছেন বলে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিসের ঝগড়া আমি বুঝতে পারছি না। ঝগড়া আই, এ, এস, অফিসারদের সঙ্গে কি বুরোক্রাট, টেকনোক্রাটসদের ঝগড়া এবং যদি সেই ঝগড়াই হয় আমরা মেটাতে পারছি না, মন্ত্রীরা মেটাতে পারছেন না? কেন সিজ ওয়ার্ক? ডাক্তারদের কেন সিজ ওয়ার্ক, সেটা পশ্চিমবাংলার কাগজ দেখতে যাবে না। আজকে নিশ্চয় সিজ ওয়ার্ক ডাক্তারদের চেম্বারে হোক, সিজ ওয়ার্ক ডাক্তারদের নার্শিং হোমে হোক, সিজ ওয়ার্কের জন্য স্বাস্থ্যমন্ত্রীর যদি শরীর খারাপ হয় তাহলে নিশ্চয় কেউ দেখতে যাবে না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামবাংলার গরীব মা তাদের গলা টিপে ধরছে কোথাও দেখতে পাচ্ছি না। সিজ ওয়ার্ক কেন হচ্ছে? আমি জানি না মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যারা বলছেন সিজ ওয়ার্ক হচ্ছে, এইখান থেকে আমি বেরিয়ে গিয়ে বলি আমার মাথা ধরেছে তখনই সিজ ওয়ার্কের লিডাররা ই, সি, জি, মেশিন নিয়ে আমায় দেখতে ছুটে আসবে। এই অবিচার চলতে পারে না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই এরই বিরুদ্ধে আমরা সংগ্রাম করবার জন্য নেমেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই আমরা নেগোসিয়েসনের জন্য চেষ্টা করছি এবং আমাদের সঙ্গে ভালভাবে আলোচনাও করে যাচ্ছেন, কিন্তু বেরিয়ে যখন চলে যান, এমনই অদ্ভুত ব্যাপ বেরিয়ে গিয়ে জানিয়ে দিচ্ছেন যে না, আলোচনা হল না আমাদের।

[5-25—5-35 p.m.]

যখন আলোচনা করলুম সমস্ত সুন্দরভাবে আলোচনা হয়ে গেল, হাসি মুখে তাঁরা বেরিয়ে গেলেন কিন্তু তারপর কোথায় কার সঙ্গে কি করে মিশলেন---এই সমস্ত ভেস্টেড ইনটারেস্টদের পশ্চিমবাংলার মানুষ নিশ্চিতভাবে একদিন চিনতে পারবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই যখন তাঁরা বাজেটের সমালোচনা করেন তখন তাঁদের ভাল করে পড়তে বলি---তা হলে প্রিন্সিপল নিয়ে গন্ডেগোল করবেন না। মাননীয় সত্য ঘোষাল মহাশয় আমাকে বললেন, এটা নিশ্চয় কোন ব্যুরোক্রাটের তৈরী বাজেট, তাই তিনি গোলমাল করে ফেলেছেন, এটা টেকনোক্রাটদের দিয়ে যদি তৈরী হত তাহলে ভাল হত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাঁদের বলি, যতই তাঁরা চেষ্টা করুন, হেল্‌থ ডিপার্টমেন্টে আই, এ, এস, এবং ডাক্তাররা গত দু বছর ধরে কাজ করে যাচ্ছেন এবং যাবেন। তার কারণ তাঁরা গরীব মানুষের দুঃখ কষ্ট বোঝেন। অনেক চেষ্টা সত্ত্বেও তাঁরা একসঙ্গে কাজ করে যাচ্ছেন তার প্রমাণ আমি প্রতিটি কোয়েশচেন-এর উত্তর দিতে পারছি, প্রতিটি শর্ট নোটিশ কোয়েশচেনের উত্তর দিতে পারছি। যদি তা না হত তাহলে আমি কি করে উত্তর দিতে পারতাম মাননীয় অধ্যক্ষ মহাশয়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাঁরা বললেন, যে বাজেট তৈরী হয়েছে সেটা নিশ্চয় কোন ডাক্তারের দেখা নয়, স্যার, না জেনে ওঁরা কমেন্ট করে যান। ডিরেক্টার অব হেল্‌থ সার্ভিসেস এবং ডাক্তাররা পুরোপুরি এটা এপ্রুভ করেছেন এবং তারপরই আমি এটা পড়েছি। স্যার, মিথ্যা রটনা করে, বিভেদ সৃষ্টি করে তাঁরা ভাবছেন নাম কিনে নিয়ে চলে যাবেন কিন্তু স্যার, মিথ্যার কোন জয় হতে পারে না, সত্যেরই জয় হতে বাধ্য। তারপর স্যার, মাননীয় সত্য ঘোষাল মহাশয় টিটকারীর সঙ্গে বললেন, কেন এ্যালোপ্যাথি বলা হল, কেন বলা হল না সার্টেন টাইপস অব ডিসিপ্লিন অব মেডিক্যাল সায়েন্স। তাঁকে বলে দিই, এটা ডাক্তাররা নিজেরা দেখে করেছেন এবং এই দপ্তরে টেকনোক্রাট, ব্যুরোক্রাটরা এক সঙ্গেই কাজ করে যাচ্ছেন। স্যার, যেখানে

বাজেটের সুরু হওয়া উচিত রোগীরা পথ্য ঠিকমত পাচ্ছে কিনা, প্রিভেনটিভ মেজার্স কিভাবে নেওয়া হবে, পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে ঐতিহাসিক সিদ্ধান্ত আমরা নিয়েছি যে, যেখানে ৮-১০ হাজার জনসাধারণ আছেন সেখানেই আমরা একটা করে হেল্‌থ সাব-সেন্টার খুলবো, সে সম্বন্ধে কিছুই তাঁরা বললেন না, সব সুরকে টেনে নিয়ে গিয়ে কোন রকমে কোলকাতার ঐ ১০ পারসেন্ট ডাক্তারদের সমর্থনে কিছু বক্তব্য রাখতে হবে, তাই তাঁরা করলেন। তাই স্যার, বলি, আর, এস, পি, ও সি, পি, আই, সদস্যরা কোন রকম কনসট্রাকটিভ কিছু বললেন না বা যা বলে গেলেন তারমধ্যে এতটুকু কনসট্রাকটিভ কিছু নেই যা আমাদের সাহায্য করতে পারে। তবে স্যার, গিরিজাবাবুকে ধন্যবাদ, তিনি কিছু কনসট্রাকটিভ কথা বলেছেন। তাঁকে আমি আশ্বাস দিচ্ছি, তিনি যে সমস্ত কনস-ট্রাকটিভ কথা বলেছেন সে দিকে নিশ্চয় আমি লক্ষ্য রাখবো। তিনি বললেন, কেন পোষ্ট গ্রাজুয়েট পড়তে দেওয়া হচ্ছে যদি রুরাল সার্ভিস না থাকে? তিনি রুলসটা ঠিক জানেন না তাই ভুল করেছেন। আমরা পোষ্ট গ্রাজুয়েটে তাদেরই এ্যালাউ করেছি যাদের রুরাল সার্ভিস আছে, ব্যতিক্রম ট্যাসক সাবজেক্টগুলি। যেমন এ্যানেসথেসিওলজি, যেটাতে রুরাল সার্ভিস-এ হেল্‌থ সেন্টারে কাজ করা সম্ভব নয়, এতদিন ছিল না, কাজেই তাকে আমরা বলতে পারি না রুরাল সার্ভিস করতেই হবে, গভর্ণমেন্ট পাঠাতে পারেন না। তাছাড়া এ্যানাটমি, ডারমাটোলজি, এগুলিতে রুরাল সার্ভিসের জন্য হেল্‌থ সেন্টারে যেতে আমরা ইনসিস্ট করতে পারি না, সেটা সম্ভব নয় কারণ গভর্ণমেন্ট এতদিন সেই ইউনিটগুলি সেখানে খুলতে পারেন নি। এখন আমরা খুলছি এবং তার সঙ্গে সঙ্গে আমরা এই ট্যাসক সাবজেক্টগুলি উইথড্র করে নেব এবং আমরা চেষ্টা করবো যাতে বিলেতে পড়তে যাওয়ার ছুটি নেওয়া, পোষ্ট গ্রাজুয়েট পড়া ইত্যাদি রুরাল সার্ভিস না হলে না হয়। তারপর গিরিজাবাবু ওয়াটার সাপ্লাই সম্বন্ধে যে কথা বলেছেন তাঁকে বলি, আমিও সেটা লক্ষ্য করে এসেছি। ইঞ্জিনিয়াররা যে স্কীম তৈরী করেছিলেন---মাঝ দিয়ে রাস্তাটা চলে গিয়েছে, সেই স্কীমেতে কিভাবে---ভবিষ্যতে যদি সেখানে আলো হয়, ইনডাষ্ট্রিয়ালাইজেসান হয়, সেগুলি ভেবে আমাদের এগুতে হচ্ছে, স্কীম পাল্টাতে হচ্ছে। এই স্কীমগুলি অনেক দিন আগের, আমরা সরকারে এসে ইমপ্লিমেন্ট করতে সুরু করেছি এবং এখানে ওখানে গোলমাল সুরু হয়েছে। এই যেমন কল্যানেশ্বরীতে আপনি জানেন, স্যার, গত বছর গোলমাল সুরু হয়েছিল। সেখানে গিয়ে সরেজমিনে তদন্ত করে, সিনিয়ার ইঞ্জিনিয়ারদের পাঠিয়ে সেখানকার যা যা ডিফেক্ট ছিল তা দূর করা সম্ভব হয়েছে এবং এই প্রকল্পের ফার্ষ্ট ফেজটা আমরা চালু করতে পেরেছি। কালনার হাসপাতাল, যেখানে গত ২৬ বছর ধরে রোগীদের কাছে ঘোলা জল যেত আমাদের দক্ষ ইঞ্জিনিয়ারদের সহায়তায় ৬ মাসের পরিশ্রমে আমরা সেখানে সেই কালনা হাসপাতালে যেখানে শ্রমিক ভাইরা যান---কোলিয়ারীর শ্রমিকরা যান, সেখানে আমরা পরিস্কার জল দিতে পেরেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্লাড ব্যাঙ্কের কথা অনেক তুলেছেন। আমার খুব দুঃখ লাগে---নিশ্চয়ই ব্লাড ব্যাঙ্ক সমস্ত জায়গায় করা উচিত অন্ততঃ মেইন হসপিটালগুলিতে। কারণ অনেক রুগী মারা যায় যদি ঠিক সময় মত রক্ত এসে না পৌছায়। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ক্রিটিসাইজড হলাম এবং বলা হল কলকাতাতে কেন ইনটেনসিভ কেয়ার হল, আমাকে ক্রিটিসাইজ করলেন সি, পি, আই সদস্যরা যে কলকাতায় এত ব্ল্যাড ব্যাঙ্ক কেন হল, কলকাতায় কেন এক্স-রে ইউনিট এত খোলা হয়েছে, কলকাতায় কেন বড় বড় হসপিটাল খোলা হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন হাউস ষ্টাফ আন্দোলন শুরু করেছিলেন বলা হয়েছিল সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক মেডিক্যাল কলেজ এটাতে শুধু চলতে পারে না, আমাদের এন, আর, এস হসপিটাল, ন্যাশান্যাল মেডিক্যাল কলেজ হসপিটাল, পি, জি, হসপিটাল, আর, জি, কর হসপিটাল---এই সমস্ত জায়গায় ব্লাড ব্যাঙ্ক করতে হবে। আমি তাদের বুঝিয়েছিলাম যে এই টাকা সংগ্রহ করতে হচ্ছে প্রত্যেকটি সাবডিভিশনে সাবডিভিশনে যাতে ব্লাড ব্যাঙ্ক করতে পারি তখন আমাকে সাহায্য করতে একজনও সি, পি, আই সদস্য এগিয়ে এলেন না। যে কথা তারা বলেছেন যে কলকাতায় এতগুলি ব্লাড ব্যাঙ্ক দরকার নেই, এ্যাম্বুলেন্স আছে সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্ক থেকে ব্লাড ক্যারি করে নিতে পারবে। তারা আন্দোলনকে চাগিয়ে তুললেন এবং তার ফলে ব্লাড ব্যাঙ্ক

স্যাংশন করতে হয়েছে, এক্স-রে ইউনিট স্যাংশান করতে হয়েছে, ইনটেনসিভ কেয়ার স্যাংশন করতে হয়েছে, ই, সি, জি মেসিন স্যাংশান করতে হয়েছে। আমি চেয়েছিলাম যে সাবডিভিশন হসপিটালে হসপিটালে ব্লাড ব্যাঙ্ক তৈরী হয়ে যাবে, ডিষ্ট্রিক্ট হসপিটাল-গুলিতে ই, সি, জি, মেসিন থাকবে, ডিষ্ট্রিক্ট হসপিটালে ১০০ এম, এম, হর্স পাওয়ার মেসিন যাতে পৌঁছে যায়। আমি যেটা চেয়েছিলাম এই বাজেটের মধ্যে আছে, আপনার দেখবেন যে ক্লাষ্টার অব হেল্থ সেন্টারস অর্থাৎ ৪১৫টি হেল্থ সেন্টার নিয়ে আর হেল্থ সেন্টার নাম থাকবে না একটা বড় ভিলেজ হসপিটাল তৈরী হবে যাতে সব রকম ইউনিট পেতে পারে। আমি জানি, আমার যখন চেষ্টা চলছে তখন একটার পর একটা ধর্মঘট শুরু হবে। প্রথমে হাউস ষ্টাফদের আন্দোলন, তাদের টাকার আন্দোলন ছিল তার ভিতরে অন্যান্যও কিছু ঢুকেছিল সেটা সেটেল করে দেওয়া হল, তাদের দাবীদাওয়া মেনে নেওয়া হল তবুও এই ষ্ট্রাইকের মধ্যে হাউস ষ্টাফদের নামান হল যার ফলে জনসাধারণ-এর অসীম দুর্গতি শুরু হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই টাকাগুলি জনসাধারণের টাকা এই টাকা ট্যাক্স করে এক পয়সা এক পয়সা করে জমিয়ে আজকে খরচ করতে হচ্ছে এই স্বাস্থ্যখাতে কোন সরকারের রোজগার নেই, পুরোটা খরচ হচ্ছে। এই যে ৬০ কোটি টাকা বাজেটে বরাদ্দ ধরা হয়েছে এটা সবই খরচ করা হবে জনসাধারণের জন্য তাদের হেল্থ যাতে দেখা হয়। কারণ মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যই হচ্ছে সম্পদ। আর জাতীয় সম্পদ হচ্ছে জাতীয় সম্পত্তি, জাতীয় স্বাস্থ্য হচ্ছে জাতীয় সম্পত্তি। তাই আমি চেষ্টা করছি যাতে এগুলি ঠিক ভাবে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্যান্য প্রশ্নোত্তর যে সমস্ত সদস্য রাখলেন, আমাদের রথীন তালুকদার মহাশয় আমার নামে দোষ দিয়েছেন যে মিশায় গ্রেপ্তার নাকি আমি করিয়েছি। তিনি বোধ হয় ভুলে গেছেন যে এটা হেল্থ ডিপার্টমেন্ট হোম ডিপার্টমেন্ট নয়। সুতরাং তার নিশ্চয়ই কেস ছিল এবং তিনি সেপ্টেম্বর মাসে এ্যারেষ্টেড হয়েছিলেন। তিনি এ্যারেষ্টেড হয়েছিলেন এই জন্য এনকেফেলাইটিস রোগের যখন রিসার্চ চলছিল তার তথাকথিত ইউনিয়ন সেখানে রিসার্চ চলাকালীন যে সমস্ত শ্লাইডস এবং আমরা যে ব্লাড কালেকশান করতে পেরেছিলাম সেই সমস্ত নষ্ট করছিল সীজ ওয়ার্ক করে, তাই তিনি ডিটেইনড হয়েছিলেন। মহামান্য হাইকোর্ট তাদের ছেড়ে দেননি। মহামান্য হাইকোর্ট বেল দিয়েছেন তার ৪ থেকে ৬ মাস ডিটেনশনের পর মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেটা সাব জুডিস সে সম্পর্কে আমি বিশেষ কিছু বলতে চাই না তবে তিনি বলেছেন যে আমি তাকে ডিটেইন করেছিলাম, আমি ডিটেইন করবার অথরিটি নই। তবে এটা ঠিক যে জনসাধারণের স্বার্থের খাতিরে আমার যে নোট পাঠাবার দায়িত্ব ছিল আমি সেটা পাঠাতে বাধ্য এবং আমি সেটা পাঠিয়েছিলাম। আমি বলেছিলাম যাতে এনকেফেলাইটিস রোগের মোকাবিল করতে পারি। স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে রিসার্চ করে মশকুইটো ভাইরাস সেপারেট করতে পার গিয়েছিল এবং তার ফলে আমরা বুঝেছি যে মশাই হচ্ছে এর কারণ এবং তাড়াতাড়ি আমরা এর মোকাবিলা করতে পেরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্যান্য বন্ধুরা যে সমস্ত কথা বলেছেন অর্থাৎ টিউবারকিউলোসিস পেসেন্টস কলোনী এবং লেপ্রোসি কলোনী—আপনি জানেন যে আমাদের অলরেডী একটা কলোনী আছে এবং সেখানে আমরা চামড়ার কাজ, ছোট ছোট ব্যাগ তৈরীর কাজ, লেদ মেসিনের কাজ তাদের শেখাচ্ছি। নতুন পিয়ারডোবাতে আমরা একটা সংস্থা শুরু করেছি সেখানেও আমরা পোলট্রি, চামড়ার কাজ এবং নতুন যেটা শেখাচ্ছি যেটা শিখলে তাদের কাজে লাগবে অর্থাৎ ছাপার কাজ, শাড়ীর ছাপার কাজ, বই ছাপার কাজ প্রভৃতি কাজের একটা প্রকল্প আমরা নিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা ভারতবর্ষের মধ্যে প্রথম সকল জনসাধারণের আশীর্বাদ নিয়ে এই গৌরীপুর লেপ্রোসি কলোনির যারা আমাদের লেপ্রোসি পেসেন্ট যারা নেগেটিভ হয়ে গেছেন তাদের চাকুরীর জন্য ২৫ জনের আমরা সুরু করেছি। এই প্রকল্প নিয়ে আমরা ষ্টার্ট করছি যদি দেখি ভাল কাজ তারা করতে পারে অর্থাৎ তারা কাজও করবেন এবং ফিজিওথেরাপিও হবেন এবং তার ফলে তাদের উপকার হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি এই কথা বলে আপনার মাধ্যমে অনুরোধ রাখছি যে পশ্চিমবঙ্গের যে সমস্ত ডাক্তার ছেলের বিদেশে আছেন তারা ফিরে এসে দেশকে বাঁচান। আমি আপনার মাধ্যমে অনুরোধ রাখছি সমস্ত পশ্চিমবঙ্গের ডাক্তারদের কাছে যে দেশ বিপন্ন তাই আপনারা যদি এর মধ্যে না থাকেন

যদি আপনাদের মন না থাকে তাহলে বেরিয়ে আসুন, জনসাধারণকে সাহায্য করুন, জনসাধারণ আপনাদের প্রতি তাকিয়ে আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি যে সমস্ত গ্রান্ট এখানে প্লেস করেছি তা যাতে হাউস পাশ করে তার জন্য অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি, পি, আই এবং আর, এস, পি, সদস্যদের কাট মোশান-এর ভাবভঙ্গী দেখলে আপনি বুঝতে পারবেন যে কোন রকম একটা কাট মোশান দিতে হয় তাই তারা দিয়েছেন। কাজেই আই এ্যাম অপোজিং অল দি কাট মোশানস। বন্দেমাতরম, জয় হিন্দ।

[5-35—5-45 p.m.]

**Mr. Speaker** : I now put all the cut motions under demand No. 36 to vote, except Nos. 3, 4, 5, 7, 8 and 9 on which, I understand, division will be claimed.

The motion of Dr. Sk. Omar Ali that the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Timir Baran Bhaduri that the demand be reduced to Re. 1, was then put and a division taken with the following result :—

NOES—50

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.
Bijali, Dr. Bhupen.
Chakraborty, Shri Gautam.
Chakrabarty, Shri Bhabataran.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Hemram, Shri Kamala Kanta.
Isore, Shri Sisir Kumar.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahapatra, Shri Harish Chandra.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.

Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Ardhendu Sekhar.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Roy, Shri Birendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Topno, Shri Antoni.

AYES—13

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharya, Shri Sakti Kumar.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosal, Shri Satya.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.

The Ayes being 13 and the Noes 50, the motion was lost.

The motion of Shri Timir Baran Bhaduri that the demand be reduced by Rs. 100, was then put and a division taken with the following result :—

NOES—50

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.
Bijali, Dr. Bhupen.
Chakraborty, Shri Gautam.
Chakrabarty, Shri Bhabataran.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.

Hembram, Shri Sital Chandra.
Hemram, Shri Kamala Kanta.
Isore, Shri Sisir Kumar.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahapatra, Shri Harish Chandra.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Khagendra, Nath.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Ardhendu Sekhar.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Roy, Shri Birendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Topno, Shri Antoni.

AYES—13

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharya, Shri Sakti Kumar.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosal, Shri Satya.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.

The Ayes being 13 and the Noes 50, the motion was lost.

The motion of Shri Ajit Kumar Panja that a sum of Rs. 38,15,00,000 be grante for expenditure under Demand No. 36, Major Heads : "280-Medical, an 480-Capital Outlay on Medical.", was then put and agreed to.

**Demand No. 37**

**Mr. Speaker** : I put cut motion No. 2, except cut motion Nos. 3, 4, and 5 on which, I understand, division will be demanded, to vote.

The motion of Dr. Omar Ali that the amount of the Demand be reduced to Re. 1 was then put and lost.

The motions of Shri A. H. Besterwitch, Shri Shish Mohammad and Shri Timir Baran Bhaduri that the amount of the Demand be reduced to Re. 1 were then put and a division taken with the following result :

NOES—50

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.
Bijali, Dr. Bhupen.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque, Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Hemram, Shri Kamala Kanta.
Isore, Shri Sisir Kumar.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahapatra, Shri Harish Chandra.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Ardhendu Sekhar.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Roy, Shri Birendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Madhu Sudan.

Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Topno, Shri Antoni.

AYES—2

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.

The Ayes being 2 and the Noes 50, the motions were lost.

The motion of Shri Ajit Kumar Panja that a sum of Rs. 4,78,91,000 be granted for expenditure under Demand No. 37, Major Heads : "281—Family Planning, and 481—Capital Outlay on Family Planning", was then put and agreed to.

**Demand No. 38**

**Mr. Speaker** : I put cut motion No. 5, except cut motion Nos. 2, 3, 4, 6, 7 and 8 on which, I understand, division will be demanded, to vote.

The motion of Shri Nitaipada Sarkar that the amount of Demand be reduced by Rs. 100 was then put and lost.

The motions of Shri A. H. Besterwitch, Shri Shish Mohammad and Shri Timir Baran Bhaduri that the amount of the Demand be reduced to Re. 1 were then put and a division taken with the following result :

NOES—50

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.
Bijali, Dr. Bhupen.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque, Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Hemram, Shri Kamala Kanta.
Isore, Shri Sisir Kumar.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahapatra, Shri Harish Chandra.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Santosh Kumar.

Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Ardhendu Sekhar.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Roy, Shri Birendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Topno, Shri Antoni.

AYES—2

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.

The Ayes being 2 and the Noes 50, the motions were lost.

The motion of Shri Ajit Kumar Panja that a sum of Rs. 14,91,65,000 be granted for expenditure under Demand No. 38, Major Heads : "282—Public Health, Sanitation and Water Supply, and 682-Loans for Public Health, Sanitation and Water Supply.", was then put and agreed to.

[5-45—5-47 p.m.]

The motions of Shri Timir Baran Bhaduri that the amount of the demand be reduced to Re. 1, and that the amount of the demand be reduced by Rs. 100 were then put and a division taken with the folowing result :—

NOES—50

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.
Bijali, Dr. Bhupen.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.

Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Hemram, Shri Kamala Kanta.
Isore, Shri Sisir Kumar.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahapatra, Shri Harish Chandra.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Ardhendu Sekhar.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Roy, Shri Birendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Topno, Shri Antoni.

AYES—2

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.

The Ayes being 2 and the Noes 50 the motions were lost.

The motion of Shri Ajit Kumar Panja that a sum of Rs. 5,35,000 be granted for expenditure under Demand No. 79, Major Head : "523-Capital Outlay on Petroleum Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings)", was then put and agreed to.

**Adjournment**

The House was adjourned at 5.47 p.m. till 1 p.m. on Monday, the 18th March, 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Monday, the 18th March, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (SHRI APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 9 Ministers of State, 2 Deputy Ministers and 132 Members.

[1-00—1-10 p.m.]

**Oath or Affirmation of Allegiance**

**Mr Speaker :** Honourable members, any of you who has not made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

## HELD OVER STARRED QUESTIONS
### (to which oral answers were given)

**বেহালা পশ্চিম নির্বাচন কেন্দ্রে অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়**

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেহালা পশ্চিম নির্বাচন কেন্দ্রের অন্তর্ভুক্ত অঞ্চলের কতকগুলি প্রাথমিক বিদ্যালয় ১৯৭২ ও ১৯৭৩ সালে ২৪-পরগনা জেলা স্কুল বোর্ডের কাছে অনুমোদনের জন্য দরখাস্ত পেশ করিয়াছিল;

(খ) অনুমোদন প্রার্থনাকারী প্রাথমিক বিদ্যালয়গুলির নাম কি;

(গ) উহাদের মধ্যে কোন্ কোন্ বিদ্যালয় অনুমোদন পাইয়াছে এবং অনুমোদিত বিদ্যালয়গুলির প্রতিষ্ঠাবর্ষ কোন্ কোন্ সাল; এবং

(ঘ) অনুমোদন-প্রত্যাখ্যাত বিদ্যালয়গুলি সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) ২৪-পরগনা জেলা স্কুলবোর্ডে একটি মাত্র আবেদনকারী বিদ্যালয়ের নাম নথীভুক্ত আছে।

(খ) আর, সি, ঠাকুরাণী অঞ্চলের কর্ণপুকুর কারমেল স্কুল।

(গ) ২৪-পরগনা জেলা স্কুলবোর্ডের পরামর্শদাতা কমিটি বেহালার কোন স্কুল অনুমোদনের জন্য সুপারিশ না করায় কোন বিদ্যালয় অনুমোদিত হয়নি।

(ঘ) বিষয়টি ২৪-পরগনা জেলা স্কুলবোর্ডের পরামর্শদাতা কমিটির এক্তিয়ারে আছে। তাঁরা সুপারিশ না করায় সরকার অন্য কোন ব্যবস্থা অবলম্বন করেন নাই।

**Shri Biswanath Chakrabarti :**

মহাশয় বললেন যে ১৯৭২-৭৩ সালে একটা মাত্র স্কুল অনুমোদনের জন্য দরখাস্ত রেছিল। আপনি লক্ষ্য করবেন প্রশ্নটা আমি করেছি বেহালা পশ্চিম নির্বাচন কেন্দ্রের

অন্তর্ভুক্ত, আপনি কি সিওর যে বেহালা পশ্চিম নির্বাচন কেন্দ্রের অন্তর্ভুক্ত একটা মাত্র স্কুল দরখাস্ত করেছিল? কারণ, আমি বলছি বেহালা পশ্চিম নির্বাচন কেন্দ্রে দুটি থানা আছে, একটা বেহালা থানার খানিকটা, আর একটা মহেশতলা থানার খানিকটা। আপনি কি এটা সিওর হয়ে বলছেন?

**Shri Mrityunjoy Banerjee :**
অঞ্চলওয়ারী যে উত্তর দিয়েছি সেটা ঠিক আছে।

**Shri Biswanath Chakrabarti :**
আপনার ওখানে সার্কেলওয়ারী উত্তর লেখা আছে, আমার কাছে তথ্য আছে। বেহালা পশ্চিম নির্বাচন কেন্দ্রের মহেশতলা থানা অঞ্চলের ৩টি স্কুলের নাম আমি দিতে পারি যারা অনুমোদনের জন্য বারবার দরখাস্ত করে যাচ্ছে।

**Shri Mrityunjoy Banerjee :**
ওটা হয় ফর্ম্যালি ঠিকভাবে করেনি বা স্কুলবোর্ডের কাছে করেনি।

**Shri Biswanath Chakrabarti :**
আমার কাছে তথ্য আছে তাঁরা স্কুলবোর্ডের কাছে দরখাস্ত করেছিলেন।

**Shri Mrityunjoy Banerjee :**
যদি থাকে আমার কাছে দেবেন, আমি দেখব।

**Shri Biswanath Chakrabarti :**
এ্যাডভাইসরি কমিটি কি অনুমোদন করেছেন না করেছেন দ্যাট ইজ নট মাই কোয়েশ্চেন, কারণ, এ্যাডভাইসরি কমিটি হচ্ছে এম, এল, এ'জ কমিটি। কিন্তু স্কুলবোর্ডের কাছে কয়টি স্কুল দরখাস্ত করেছিল সে সম্বন্ধে আমি গুরুত্বপূর্ণ তথ্য আপনাকে জানাতে পারি।

**Shri Mrityunjoy Banerjee :**
আমার যা ইনফর্মেসান তা হচ্ছে একটা স্কুল, বেশী যদি দরখাস্ত থেকে থাকে আমাকে জানাবেন, আমি দেখব।

**Shri Biswanath Chakrabarti :**
অনুমোদনের ব্যাপারে এ্যাডভাইসরি কমিটি অর নট এ্যাডভাইসির কমিটি, দে আর রেগুলারলি রিফিউজড। ইট ইজ এ রেগুলার ফিচার। অন্ততঃ ৩টি স্কুলের নাম আমি জানি সেই ৩টি স্কুল হচ্ছে— রামদাস হাটি অঞ্চলের পূর্ণচন্দ্র প্রাথমিক বিদ্যালয়, আর একটা হচ্ছে পাহাড়পুর অঞ্চলের ওয়াহেদ বক্স মেমোরিয়াল, আর একটা হচ্ছে সন্তোষপুর অঞ্চলের বিবেকানন্দ প্রাথমিক স্কুল, এরা ৩।৪ বছর ধরে দরখাস্ত করেছে এবং পূর্ণচন্দ্র প্রাথমিক বিদ্যালয় ৭ বছর আগে প্রতিষ্ঠিত হয়েছে। এদের সম্বন্ধে গভর্ণমেন্টের দৃষ্টি-ভঙ্গী কি হবে, আপনি এদের সম্বন্ধে কি করবেন?

**Shri Mrityunjoy Banerjee :**
এ্যাডভাইসরি কমিটি ডিল করেন, আমার পক্ষে আলাদাভাবে ডিল করা সম্ভব নয়।

**Shri Biswanath Chakrabarti :**
এ্যাডভাইসরি কমিটির মধ্যে এম, এল, এ-রা নেই। আমার প্রশ্ন হচ্ছে এ্যাডভাইসরি কমিটি যদি কোন বিশেষ দৃষ্টিভঙ্গী থেকে বা কোন পলিটিক্যাল কনসিডারেসন থেকে নিয়মিতভাবে

২।৩।৪ বছর ধরে কোন স্কুলকে প্রতি বছরই রিফিউজ করে তাহলে মন্ত্রী হিসেবে তাদের অনুমোদনের জন্য আপনি কি করতে পারেন?

**Shri Mrityunjoy Banerjee:**
ডিজার্ভিং কেস্ হলে আমি তাঁদের কাছে বিশেষ বিবেচনার জন্য পাঠাতে পারি।

**Shri Biswanath Chakrabarti:**
বিশেষ বিবেচনাও যদি প্রত্যাখ্যাত হয় তাহলে কি করবেন?

**Shri Mrityunjoy Banerjee:**
আমার কাজ আমি পাঠাব, তারপর কি হয় সেটা দেখে বিবেচনা করব।

**Shri Biswanath Chakrabarti:**
আমি মন্ত্রিমহাশয়কে জিজ্ঞেস করছি এই সমস্ত হেল্‌ফলেস স্কুল যাদের মাস্টার আছে, ছাত্র আছে, বিলডিং আছে, যেখানে ব্রাইট ইয়ং বয়রা পড়াচ্ছে তাদের কাছে গিয়ে আমি কি বলব?

**Shri Mrityunjoy Banerjee:**
আমি বলেছি স্পেশ্যালি ডিজার্ভিং হলে আমি চেষ্টা করব তাদের দ্বারা স্পেশ্যাল কনসিডারেসন করাবার জন্য।

**Shri Abdul Bari Biswas:**
মাননীয় সদস্য বললেন স্কুল অনুমোদন পায়নি। আমার প্রশ্ন হচ্ছে এই অনুমোদন না পাওয়া স্কুলের কতদূরে অনুমোদিত স্কুল আছে সেটা জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee:**
এগুলি অনুসন্ধান করতে আমাদের সময় লাগবে।

### হুগলী জেলায় প্রাথমিক শিক্ষকদের শূন্য পদ

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩।) **শ্রীগণেশ হাটুই**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৪ সালের ৩১এ জানুয়ারী পর্যন্ত ডি আই অফ স্কুলস, প্রাইমারী এডুকেশন-এর হিসাব অনুযায়ী হুগলী জেলায় প্রাথমিক শিক্ষকের কতগুলি পদ শূন্য রহিয়াছে এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Shri Mrityunjoy Banerjee:**

(ক) স্কুলবোর্ড এলাকায় অনুমোদিত শূন্য পদের সংখ্যা ৩৪৮; এবং মিউনিসিপ্যাল এলাকায় অনুমোদিত শূন্য পদের সংখ্যা ৪৮।

(খ) অনুমোদিত পদগুলি অনুমোদিত প্যানেল হইতে পূরণ করা হইবে।

**Shri Ganesh Hatui:**
মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই যে ২৪৮টি পদ খালি আছে তাতে কি নর্ম্যাল ভ্যাকানসি এবং এডিসন্যাল ভ্যাকানসি দুই আছে?

**Shri Mrityunjoy Banerjee :**
নর্মাল ভ্যাকানসি এবং এডিসন্যাল ভ্যাকানসি মিলিয়ে আছে।

**Shri Ganesh Hatui :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই যে নর্ম্যাল ভ্যাকানসি এবং এডিসন্যাল ভ্যাকানসি রয়েছে সেটা পূরণ করবার জন্য প্যানেল থেকে কত পারসেন্ট ট্রেন্ড এবং কত পারসেন্ট আন-ট্রেন্ড নেবেন?

**Shri Mrityunjoy Banerjee :**

এই ব্যাপারে সার্কুলার দিয়েছি, ডিটেলস্ আমার মনে নেই। তবে মনে হয় কোন কোন ক্ষেত্রে ফিফ্‌টি পারসেন্ট এবং কোন কোন ক্ষেত্রে সেন্ট পারসেন্ট।

**Shri Ganesh Hatui :**
মন্ত্রিমহাশয় জানাবেন কি, এডিসন্যাল ভ্যাকানসির ক্ষেত্রে অনট্রেন্ড ক্যানডিডেটরা কোন সুযোগ পাবে কিনা?

**Shri Mrityunjoy Banerjee :**
সার্কুলার না দেখে বলতে পারব না।

**Shri Ganesh Hatui :**

যে ভ্যাকানসিগুলো রয়েছে সেই ভ্যাকানসিতে ফিফ্‌টিন পারসেন্ট সিডিউল্ড কাস্ট এ্যান্ড সিডিউল্ড ট্রাইবস্-কে দিতে হবে। আপনাদের যেটা আছে সেটা হচ্ছে ফিফ্‌টি পারসেন্ট ট্রেন্ড এবং ফিফ্‌টি পারসেন্ট আনট্রেন্ড এবং এডিসন্যাল ভ্যাকানসির ক্ষেত্রে সেন্ট পারসেন্ট ট্রেন্ড ক্যানডিডেট। এই অনুযায়ী যদি দেওয়া যায় তাহলে ফিফ্‌টিন পারসেন্ট সিডিউল্ড কাস্টকে দিতে হবে এবং ফাইভ পারসেন্ট সিডিউল্ড ট্রাইবস্-কে দিতে হবে। আমার প্রশ্ন হচ্ছে প্যানেলের মধ্যে যদি ট্রেন্ড ক্যানডিডেট না থাকে তাহলে ওই ফিফ্‌টিন পারসেন্ট কোট কি পূরণ করা হবে না?

**Shri Mrityunjoy Banerjee :**
প্যানেলের মধ্যে ট্রেন্ড থাকলে সুযোগ পাবে।

**Shri Ganesh Hatui :**
আমার প্রশ্ন হচ্ছে তাহলে ওই ফিফ্‌টিন পারসেন্ট কি সুযোগ পাবে না?

**Shri Mrityunjoy Banerjee :**

যেভাবে রিজার্ভ করা আছে তার মধ্যে পারসেনটেজ কষে দিতে হবে।

[1-10—1 20 p.m.]

**Shri Ganesh Hatui :**

সিডিউল্ড কাস্ট ১৫ পারসেন্ট পাচ্ছে না, সিডিউল্ড কাস্ট যদি ১৫ পারসেন্ট ট্রেন্ড পারসন হচ্ছে না, তাহলে ১৫ পারসেন্ট কোটা তারা পাবে না—আপনার সার্কুলার অনুসারে যদি এইভাবে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় তাহলে সিডিউল্ড কাস্ট বঞ্চিত হচ্ছে। তাদের কোন চাকরী দেওয়া যাচ্ছে না। এই যে শূন্য পদ তাদের যে ৪৮টী রিজার্ভ আছে তারা তা পাচ্ছে না। তাহলে তারা কি সুযোগ থেকে বঞ্চিত হবে?

**Shri Mrityunjoy Banerjee :**

তাদেরও ট্রেন্ড হওয়া উচিত। ১০ পারসেন্টের মধ্যে যদি তারা ট্রেন্ড থাকেন তাহলে ১৫ পারসেন্ট পর্যন্ত তারা পাবেন, যদি না থাকেন তাহলে ব্যাপারটা একটু জটিল।

**Shri Ganesh Hatui :**

তাহলে বলছেন যেহেতু ট্রেন্ড না হলে সিডিউল্ড কাস্ট ক্যানডিডেট বঞ্চিত হবেন— তাদের অবস্থা খুব খারাপ—সেই হেতু তারা ট্রেন্ড হতে পারছে না, এবং আর্থিক অবস্থার জন্য তারা দায়ী নয় সেজন্য তারা পাবেন না?

**Shri Mrityunjoy Banerjee :**

আমরা তাদের স্পেশাল ট্রেনিং-এর জন্য বন্দোবস্ত করতে পারি।

**Shri Abdul Bari Biswas :**

তাহলে মাননীয় মন্ত্রিমহাশয় ঐ অর্ডারটা এ্যামেন্ড করে যারা নন-ট্রেন্ড আছেন তাদের ট্রেন্ড করে এই যে ১৫ পারসেন্ট যা আছে তাদের নেবার ব্যবস্থা করবেন।

**Shri Mrityunjoy Banerjee :**

আমি এটা একজামিন করে দেখব।

## STARRED QUESTIONS
(to which oral answers were given)

### পেন্সনভোগী কর্মচারী

*১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬২।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকার অবসর গ্রহণের পর কোন্ কোন্ শ্রেণীর কর্মচারীকে পেন্সন দিয়ে থাকেন;

(খ) বর্তমানে এইরূপ পেন্সনভোগী কর্মীর সংখ্যা কত?

(গ) ইহা কি সত্য যে, পেন্সনের টাকা পেতে অনেক ক্ষেত্রে বিলম্ব হয়;

(ঘ) পেন্সনের টাকা সময়মত না পাওয়ায় বহু দুর্গতি ভোগ করতে হয়েছে, এমন কি নিজে বা পরিবারের কেউ কেউ বিনা চিকিৎসায় মারাও গেছেন, এই সম্পর্কে সরকারের নিকট কোন তথ্য আছে কি না; থাকলে, ১৯৭৩ সালে এইরূপ কতগুলি ঘটনা ঘটেছে; এবং

(ঙ) পেন্সনভোগীরা যাতে অনায়াসে ঘরে ব'সে নিয়মিত পেন্সনের টাকা পেতে পারেন তার জন্য সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি না?

**Shri Sankar Ghose :**

(ক) অবসর গ্রহণের পর নিম্নবর্ণিত কর্মচারীগণ ব্যতীত সমস্ত রাজ্য সরকারী কর্মচারী পেন্সন পাইয়া থাকেন ঃ—

১। যাহারা ভর্তুকী ভবিষ্যনিধি (কন্ট্রিবিউটারী প্রভিডেন্ট ফাণ্ড) বা কর্মচারী ভবিষ্যনিধির (এমপ্লয়িজ প্রভিডেন্ট ফাণ্ড) আওতায় আছেন;

২। কাজের হিসাবে মজুরী (পিস রেট) কিংবা দৈনিক মজুরীর (ডেইলি রেটস্) ভিত্তিতে যাহারা নিযুক্ত আছেন, এবং

৩। যাহারা পূর্ণ সময়ের জন্য নিযুক্ত নহেন।

(খ) এই পর্য্যন্ত সংগৃহীত তথ্য হইতে জানা যায় যে পশ্চিম দিনাজপুর ও কুচবিহার, এই দুইটি জেলা বাদে বর্ত্তমানে পেন্সনভোগীর সংখ্যা ৩৪,৫৮৬। ইহার মধ্যে অসামরিক, সামরিক, রাজনৈতিক, পারিবারিক ইত্যাদি সর্বপ্রকার পেন্সনভোগীর সংখ্যা ধরা হইয়াছে।

(গ) পূর্বে কিছু কিছু ক্ষেত্রে বিভিন্ন কারণে পেন্সনের টাকা পেতে বিলম্ব হত। বর্ত্তমানে সরলীকৃত পেন্সন আইন অনুযায়ী পেন্সন মঞ্জুর হইতে বিলম্ব হইবার সম্ভাবনা হ্রাস পাইয়াছে।

(ঘ) এরূপ কোন তথ্য সরকারের জানা নাই; প্রশ্ন উঠে না। বর্ত্তমানে পেন্সন আইন বিশেষভাবে সরলীকৃত হইয়াছে। এই সরলীকৃত আইনে পেন্সন বিধির ক্ষেত্রে নিম্নলিখিত অতিরিক্ত সুবিধাগুলি দেওয়া হইয়াছে ঃ—

১। ৩৬ মাসের বেতনের ক্ষেত্রে ১২ মাসের বেতনের ভিত্তিতে গড় বেতনের হিসাব করা হবে।

২। অবসর ভাতার জন্য স্বাভাবিক নিয়ম বহির্ভূত ছুটিও (এক্সট্রাঅডিনারী লিভ্) চাকুরী হিসাবে গণ্য হবে।

৩। ১০ বৎসর কিংবা তদুর্দ্ধকালে অবিছিন্নভাবে কর্মে নিযুক্ত থাকলে অস্থায়ী সরকারী কর্মচারীরা স্থায়ী সরকারী কর্মচারীদের মতন পেন্সন ও গ্র্যাচুইটি পাবেন।

৪। যেখানে কৃত্যাক বহি (সার্ভিস বুক) যথোচিতভাবে রাখা হয়েছে সেখানে বার্ষিক "কৃত্যাক বহি" সত্যাখান (ভেরিফিকেসান) করার বর্তমান পদ্ধতি বিলুপ্ত করা হয়েছে।

৫। যে সব ক্ষেত্রে "কৃত্যাক বহি" পাওয়া যায় না সেসব ক্ষেত্রে পেন্সন গ্রহণকারী অ্যাফিডেভিট সহ চাকুরীর হিসাব লিখিতভাবে দিলে এবং সেইসঙ্গে সেই সময়ের সাক্ষ্য বিষয়ক (কন্‌টেম্পোরারী) দুটি সার্টিফিকেট থাকলে পেন্সন মঞ্জুর করা যেতে পারে।

৬। পদ্ধতিগত নিয়মাদি যাতে কঠোরভাবে পালিত হয় এবং পেন্সন দাবীগুলির মীমাংসা যাতে যথাসময়ে হয় সেজন্য প্রতি বিভাগে একটি ছোট "সেল" স্থাপন করা হয়েছে।

সর্বোপরি যদি কাহারো পেন্সন মঞ্জুর হইতে বিলম্ব হয় তবে তাহাকে অবসর গ্রহণের দিন হইতে সাময়িক পেন্সন ও গ্র্যাচুইটি দেওয়া হয়। অতএব বর্ত্তমান সরলীকৃত পেন্সন আইন অনুযায়ী অবসর গ্রহণের পর কাহারও পেন্সন মঞ্জুর হইতে বিলম্ব হওয়ার কারণে ক্ষতিভোগের সম্ভাবনা নাই।

(ঙ) কর্মচারীরা মাসিক পেন্সন অনধিক ২০০্ টাকা হইলে তাহার ইচ্ছানুযায়ী নিজ ব্যয়ে ডাকযোগে মণিঅর্ডার মারফত পেন্সন পাওয়ার ব্যবস্থা আছে।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে এমন অনেক অবসরপ্রাপ্ত কর্মচারী আছেন যারা দুতিন বছর আগে দরখাস্ত করে এখনও তারা তাদের পেনসন পান নি? এইরকম কেস আপনার দপ্তরে পড়ে আছে।

**Shri Sankar Ghose:**

যে সমস্ত অসুবিধা ছিল সেগুলি দূর করবার জন্য আমরা এড-হক পেনসনের ব্যবস্থা করেছি, এবং কোন বিশেষক্ষেত্রে ডিপার্টমেন্ট পেনসন মঞ্জুর করতে পারে কেবল ফিন্যান্স নয়, আর যদি কোনক্ষেত্রে দেরী হয় আমাদের কাছে আনলে আমরা নিশ্চয়ই দেখব।

**Shri Aswini Roy :**

এখন এই যে পেনসন দেবার দেরি এরজন্য একটা কারণ হচ্ছে যে অডিট করা নিয়ে—সেজন্য রিটায়ারমেন্টের পরেই যাতে পেনসন পায় তারজন্য আপনি কোন পোস্ট অডিট সিস্টেম করবেন কি?

**Shri Sankar Ghose :**

অডিটের যে অসুবিধা সেটা দূর করবার জন্য আমরা প্রভিশন্যাল পেনসনের ব্যবস্থা করেছি। রুল হচ্ছে এই---

Arrangements for sanction of provisional pension in the case of non-gazetted government servants calculated as 90 per cent. of the last pay drawn and provisional gratuity equivalent to 75 per cent of the last pay drawn have been made. This provisional pension is to be disbursed to the persons concerned on the first day of the month.

### মাধ্যমিক বিদ্যালয় শিক্ষক নিয়োগ

*১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪।) **শ্রীগণেশ হাটুই**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) শিক্ষা দপ্তরের বিজ্ঞপ্তি [৩৪৩-এডুকেশন (এস)] ডেটেড্ থার্ড মার্চ, ১৯৭৩ অনুযায়ী মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ছাত্রশিক্ষকের যে অনুপাত ৩০ঃ১ স্থির হয়েছিল তা কার্যকর হয়েছে কি; এবং

(খ) না হয়ে থাকলে, কবে নাগাদ সরকারের এই বিজ্ঞপ্তিকে কার্যকর করা হবে ব'লে আশা করা যায়?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগের জন্য ছাত্র-শিক্ষকের যে অনুপাত স্থির হয়েছিল তাহা সরকারের নির্দেশানুসারে বর্তমানে কার্যকরী করা হচ্ছে না।

(খ) এখনও স্থির হয়নি।

**Shri Ganesh Hatui :**

৩০ ঃ ১ রেশিওতে শিক্ষক নিয়োগের যে সিদ্ধান্ত সেটা তাড়াতাড়ি নেবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এর পর সার্কুলার দেওয়া হয়েছে কাজে কাজেই এটা এখন আমাদের চিন্তার মধ্যে নাই।

**Shri Naresh Chandra Chaki :**

এটা যদি কার্য্যকরী না হয়ে থাকে বর্তমানে কোন্ আইন অনুপাতে শিক্ষক নিয়োগ হয়ে থাকে মাধ্যমিক স্কুলে?

**Shri Mrityunjoy Banerjee :**

মোটামুটি সেক্সন ধরে টিচারের সংখ্যা দেওয়া হয়।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় জানাবেন কি গভর্ণমেন্ট স্কুলে কি নিয়মে শিক্ষক নিয়োগ করা হয়ে থাকে?

**Shri Mrityunjoy Banerjee :**
সেক্সন অনুযায়ী বলেছি তো।

**Shri Abdul Bari Biswas :**
যে সমস্ত মাধ্যমিক স্কুলে স্যাংশন পোস্ট খালি আছে সেগুলিতে শিক্ষক পূরণ করতে গেলে আজকে ডি, পি, আই-এর অনুমোদন নিতে হচ্ছে, প্রিভিয়াস অর্ডার নিতে হচ্ছে, এটা কি ঠিক?

**Shri Mrityunjoy Banerjee :**
আমাদের শিক্ষার কাঠামো পরিবর্তিত হয়ে যাচ্ছে, শিক্ষকপদে নিয়োগের অনুমতি বন্ধ করে দিয়েছি, যেসব পদ খালি আছে, তাতে নিয়োগ করতে গেলেও অনুমতি ছাড়া পূরণ করতে পারবে না।

**Shri Abdul Bari Biswas :**
যদি স্যাংশন পোস্টও থাকে সেই সমস্ত পূরণ করতেও কি ডি, পি, আই-এর এ্যাপ্রুভ্যাল নিতে হয়?

**Shri Mrityunjoy Banerjee :**
স্যাংশন্‌ড পোস্টেও অনুমতি নিতে হয় এইজন্য যে শিক্ষার ক্রম পাল্টে যাচ্ছে, শিক্ষক সারপ্লাস হয়ে যাচ্ছে, এখন শিক্ষক কম প্রয়োজন হবে।

**Shri Abdul Bari Biswas :**
অঙ্ক, বাংলা এইরকম ধরণের সাবজেক্টের টিচার, স্যাংশন পোস্ট খালি পড়ে আছে, ডি, পি, আই-এর এ্যাপ্রুভ্যাল না আসায় তিন থেকে ৬ মাস সেই পদ খালি থাকায় পড়াশুনার ক্ষতি হচ্ছে, এই সমস্ত কেস হলে আপনারা কি করবেন না?

**Shri Mrityunjoy Banerjee :**
এত দেরি হয়েছে বলে আমার জানা নাই।

**Shri Naresh Chandra Chaki :**
নূতন সিলেবাস চালু করতে সেকেণ্ডারী স্কুলে সায়েন্স টিচার দরকার হবে, সেগুলি কি করে নিয়োগ হবে, দয়া করে জানাবেন কি?

[1-20—1-30 p.m.]

**Shri Mrityunjoy Banerjee :**
এবিষয়ে স্পেশাল ট্রেনিং-এর ব্যবস্থা আমরা করেছি। তাতে 'কি পারসোনেল'-রা ট্রেণ্ড্ হচ্ছেন। আরো ট্রেনিং দেব। এখন এবিষয়ে শিক্ষক নিয়োগে বিলম্ব হবে।

**Shri Biswanath Chakrabarti :**
আগে এই যে সার্কুলার ছিল ৩০ ঃ ১, ভবিষ্যতে স্কুলে শিক্ষক নিয়োগের অনুপাত বা ক্রাইটেরিয়ান কী হবে?

**Shri Mrityunjoy Banerjee :**
ক্লাসের সেকসন অনুযায়ী শিক্ষক নিয়োগ অনুমোদন করা হয়। আগের যে সার্কুলারের কথা বলছেন সেটা গ্রান্ট-ইন-এ্যাইড সম্পর্কে মিনিমাম রেশিও ছিল ১ ঃ ৩০ তাহলে এলিজিবল্ হবে' গ্রান্ট-ইন-এ্যাইড পাবার যোগ্য হবে। এখন সরকার সেটা তুলে দিয়েছেন।

**Shri Biswanath Chakrabarti :**
কলকাতা মহানগরীর আশেপাশের স্কুলের এক একটা সেকসনে ৬০।৭০টি ছেলে আছে। সেকসন-ওয়াইজ মানে বাড়ীর উপর সেকসন হয়—সেখানে ৬০।৭০টী ছেলে রেখে একটি শিক্ষক পাবে, না, কি? তাহলে দাঁড়াচ্ছে কি?

**Shri Mrityunjoy Banerjee :**
সাধারণতঃ ধরা হয়েছে— যত শিক্ষক, তার দেড়গুণ ছেলে।

**Shri Biswanath Chakrabarti :**
তার লিমিট আছে—ইজ দেয়ার এ্যানি লিমিট স্পেসিফাইড বাই ইওর ডিপার্টমেণ্ট?

**Shri Mrityunjoy Banerjee :**
হ্যাঁ, লিমিট আছে—একজ্যাক্ট নাম্বার এখন বলতে পারবো না।

**Shri Asamanja De :**
হায়ার সেকেন্ডারী স্কুল-এর একজন শিক্ষককে কি ক্লাসের সংখ্যা ও সময়সীমা নির্ধারণ করা আছে?

**Shri Mrityunjoy Banerjee :**
হ্যাঁ, আছে— উইকলি আওয়ার্স ঠিক আছে ২৯ বা ৩০।

**Shri Asamanja De :**
এই যে উনি বললেন—ওয়ার্ক এডুকেশন, ফিজিক্যাল এডুকেশন, নিউ কোর্স, সারপ্লাস টিচার এদের ট্রেনিং-এর সময় বাড়াবার ব্যবস্থা হবে। আপনি কি বলবেন সেই ট্রেনিং এখন চালু হয়েছে কিনা বা চালু না হয়ে থাকলে কবে নাগাত সেই ট্রেনিং সেণ্টার চালু হবে এবং কোথায় সেটা হবে?

**Shri Mrityunjoy Banerjee :**
আমি শ্রীঅসমঞ্জ দের সাপ্লিমেনটারী কোশ্চেন-এর উত্তরে বলছি--চার জায়গায় আমর এই ফিজিক্যাল এডুকেশান, ওয়ার্ক এডুকেশান, সোসাল সারভিস ও কী পারসোন্যেল-দের ট্রেন্ড করবার ব্যবস্থা করেছি। দু-এক সপ্তাহের মধ্যে সেই ট্রেনিং শেষ হয়ে যাবে।

**Shri Naresh Chandra Chaki :**
কতজন ট্রেন্ড হয়েছে?

**Shri Mrityunjoy Banerjee :** About 200.

**Shri Naresh Chandra Chaki :**
আপনি যে হারে এই ট্রেনিং-এর ব্যবস্থা করেছেন— ওয়ার্ক এডুকেশান, ফিজিক্যাল এডুকেশান, ইত্যাদি টিচারদের ট্রেনিং দিচ্ছেন, তাতে এফেকটিভলি সমস্ত স্কুলের টিচারদের কভার করতে গেলে কত সময় লাগবে এবং তা এক্সপিডাইট করবার জন্য কি ব্যবস্থা করেছেন?

**Shri Mrityunjoy Banerjee :**
আমরা আশা করছি এই বছরের মধ্যে এই যে নতুন কতকগুলি বিষয় হয়েছে সেই সমস্ত বিষয়ে শিক্ষা দেবার জন্য অধিকাংশ স্কুলে যে সব শিক্ষক আছে তাদের যা প্রয়োজন সেই অনুসারে আমরা ট্রেনিং দিতে পারবো।

**Shri Gautam Chakravartty :**

এই যে আপনি বললেন সেকসনে ছাত্র সংখ্যার লিমিটেশান আছে, মোট কত ছাত্র থাকতে পারে সবচেয়ে বেশী এবং কয়টি সেক্সন থাকতে পারে এর লিমিটেশনটা জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

আমরা অন্য বিষয়ে চলে যাচ্ছি, তবে নিশ্চয়ই টোটাল নাম্বার অফ স্টুডেন্ট লিমিট আছে এবং একটা সেকসানে কত ছাত্র থাকবে তার একটা লিমিট আছে, একজাক্ট নাম্বার আমার পক্ষে বলা মুশকিল।

**Shri Abdul Bari Biswas :**

আপনার দপ্তর থেকে সাকুলার গেছে ক্লাস ইউনিটের জন্য শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। এই অর্ডারের পরিবর্তন করে কিছু বলবেন কি? প্রায়র এ্যাপ্রুভ্যাল অফ দি ডি, পি, আই সেটা পরিবর্তন করবেন কি? অন্ততঃ পক্ষে ক্লাস ইউনিটের জন্য শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ঐ প্রায়র এ্যাপ্রুভ্যাল লাগবে না এ অর্ডার দেবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

কাঠামোর অনেক পরিবর্তন হয়ে গেছে এবং মাধ্যমিক বিদ্যালয়ে শ্রেণী সংখ্যা কমে যাবে ১১ থেকে ১০ হবে তখন আমরা ঢালোয়াভাবে শিক্ষক নিয়োগের অর্ডার দিতে পারি না।

**Shri Hemanta Dutta :**

মাধ্যমিক শিক্ষা পুনর্গঠনের ফলে ১১ ক্লাস থেকে ১০ ক্লাস হচ্ছে এবং স্ট্রেনথ্ কমে যাচ্ছে এবং তার ফলে অনেক শিক্ষক সারপ্লাস হয়ে যাবে বলে মনে হচ্ছে। তাঁদের কিভাবে সরকার এনগেজ করবেন সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

সমস্ত বিষয়টাই অন্য হয়ে যাচ্ছে। সারপ্লাস হয়তো তারা হয়ে যাবেন কিন্তু চাকুরি যাবে না। অন্যান্য বিষয় শিক্ষা দেবার জন্য যাতে যোগ্যতা অর্জন করতে পারেন তার ব্যবস্থা করা হবে।

**Shri Hemanta Dutta :**

কোন টিচারকে কি ট্রান্সফার করা হবে এই কথা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

হলেও হতে পারে।

**Dr Ramendra Nath Dutt :**

এই সমস্ত টেম্পোরারী এ্যাপয়েন্টমেন্টের এ্যাপ্রুভ্যাল লাগবে কিনা সেটা জানাবেন কি? কোন পোস্ট হলে সে টেম্পোরারী হোক যাই হোক তার জন্য এ্যাপ্রুভ্যাল নিতে হবে কিনা?

**Shri Mrityunjoy Banerjee :**

লাগবে।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে কেউ সারপ্লাস হবে না। সেই সমস্ত শিক্ষকদের ট্রেনিং দিয়ে তাঁদের ক্ষেত্রে কোয়ালিফিকেশান ইমপ্রুভ করে ব্যবস্থা করবেন ও যে ক্লাস ইউনিট

খালি আছে সেখানে ব্যবস্থা করবেন। তাহলে কি বাংলা টিচারকে ট্রেনিং দিয়ে অংক করাবার চেষ্টা করছেন?

**Shri Mrityunjoy Banerjee :**

ঠিক এইভাবে চিন্তা করছি না।

**Shri Abdul Bari Biswas :**

তাহলে অংকের টিচারের জন্য ছাত্র যেখানে পড়তে পারছে না সেখানে অর্ডারের পরিবর্তন করে অংকের শিক্ষক নিয়োগের জন্য এই অর্ডারের পরিবর্তন করবেন কিনা এবং তাদের পারমিশন দেবেন কিনা?

**Shri Mrityunjoy Banerjee :**

এর উত্তর আমি আগেই দিয়েছি যে, অতিরিক্তভাবে টিচার নিয়োগ করতে দিতে আমরা পারবো না।

**Shri Abdul Bari Biswas :**

আপনার ডিপার্টমেন্ট থেকে সারকুলার গেছে সে সারকুলারে পরিস্কারভাবে বলে দিয়েছেন যে কোন শিক্ষক নিয়োগ করতে হলে ডি, পি, আই-এর প্রায়র এ্যাপ্রুভ্যাল নিতে হবে। আমার প্রশ্ন হচ্ছে যদি বাংলা, অংক এবং ইংরাজীর মত প্রিন্সিপাল্ সাবজেক্ট-এ স্যাংসান পোষ্ট ভেকেন্ট থেকে থাকে তাহলে সে পোষ্টে টিচার নিয়োগের জন্য প্রায়র এ্যাপ্রুভ্যাল দরকার কিনা, এরজন্য শিক্ষার ক্ষতি করা হচ্ছে কেন?

**Shri Mrityunjoy Banerjee :**

ডিপার্টমেন্টাল একজামিনেসানে দেরি হতে পারে কিন্তু নিশ্চয়ই এ্যাপ্রুভ্যাল লাগবে। আমরা যে এ্যাপ্রুভ্যাল দেব না এই কথা বলছি না।

**Shri Abdul Bari Biswas :**

তাহলে অংকের টিচার যদি না পাওয়া যায় তাহলে কি পোষ্ট ভেকেন্ট হয়ে থাকবে?

**Mr. Speaker :**

It is a hypothetical question. So the question is disallowed.

### পাতাল রেল

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৫।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় পাতাল রেল নির্মাণের জন্য জমি জরিপের কাজ (সার্ভে ওয়ার্কস) শেষ হইয়াছে কি; এবং

(খ) 'ক'-এর উত্তর "হ্যাঁ" হইলে, উক্ত প্রকল্প চালু করিবার কালে কতগুলি বাড়ি ব বাড়ির অংশ ভাঙ্গিয়া ফেলিতে হইবে ও তাহার জন্য কি পরিমাণ ক্ষতিপূরণ দিতে হইবে?

**Shri Sankar Ghose :**

(ক) দমদম হইতে টালিগঞ্জ পর্যন্ত পাতাল রেল নির্মাণের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের ব্যাপারে জমি জরিপের কাজ প্রাথমিকভাবে শেষ হইয়াছে। তবে পরিকল্পনার স্বার্থে এবং সম্ভাব্য ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের আবেদনক্রমে অতিরিক্ত জরিপ কার্যেক্যর প্রয়োজন হইতে পারে।

(খ) এই পরিকল্পনার প্রাথমিক পর্য্যায়ে দমদম হইতে টালিগঞ্জ পর্যন্ত ভূগর্ভস্থ রেলপথ নির্মাণের কালে কলিকাতা পৌর এলাকার ১৬১টি (একশো একষট্টি) বাড়ী এবং ২৪-পরগনা জেলার ব্যারাকপুর মহকুমার ৬৯টি (উনসত্তরটি) বাড়ী ভাঙ্গিয়া ফেলিতে হইবে। ইহা ছাড়া কলিকাতা পৌরসভার দমদম এলাকায় ১১০টি (একশো দশটি) অবৈধভাবে নিমিত দোকান এবং দমদম পৌরসভার অধীনস্থ এলাকার ১১৫টি (একশো পনেরটি) চালাঘর ভাঙ্গিতে হইতে পারে।

এই প্রকল্পের আনুমানিক মোট ব্যয় ১৪০'৩ কোটি টাকার মধ্যে ভূমি অধিগ্রহণ বাবদ ১২'৯৫ কোটি টাকা বরাদ্দ করা হইয়াছে।

২৪-পরগনার অন্তর্গত এলাকার ৯৫ (পঁচানব্বই) একর জমির অধিগ্রহণ সম্পূর্ণ হইয়াছে এবং ইহার জন্য মোটামুটি ১৫,১২,০০০ (পনের লক্ষ বারো হাজার) টাকা দেয় ক্ষতিপূরণ হিসাবে ধার্য করা হইয়াছে। কলিকাতার পৌর এলাকায় ১৯'৫০ (উনিশ দশমিক পাঁচ শূন্য) একর জমির অধিগ্রহণ সম্পূর্ণ হইয়াছে এবং ইহার জন্য মোটামুটি ১ কোটি টাকা দেওয়া হইয়াছে।

অন্যান্য ক্ষেত্রে ল্যাণ্ড একুইজিশান কালেকটার কর্তৃক বিহিত শুনানী এবং চূড়ান্তরূপে দেয় ক্ষতিপূরণ ধার্য হইবার পরে দেয় ক্ষতিপূরণের পরিমাণ জানা যাইবে।

[1-30—1 40 p.m.]

**Shri Aswini Roy :**
আমার যে প্রশ্ন ছিল তাতে আপনি বলেছেন যে জরিপের কার্য শেষ হয়েছে। এই যে রেলপথ হবে তার জন্য কত একর জমি প্রয়োজন হবে এবং আনুমানিক কত কমপেনসেসন দিতে হবে?

**Shri Sankar Ghose :**
আমার কোশ্চেনের উত্তর যা দিয়েছি তাতে সবই রয়েছে এবং তাতে কমপেনসেসনের কথাও বলা আছে। মোট ১৪০ কোটি টাকার পরিকল্পনায় কমপেনসেসন বাবদ ১২ কোটি ৯৫ লক্ষ টাকা ধরা আছে এবং কনপেনসেসন-এর যে সমস্ত লিষ্ট রয়েছে তাতে কলকাতার জন্য ১ কোটি টাকার কমপেনসেসন ধায হয়েছে এবং ২৪-পরগানর অন্তর্গত এলাকার জন্য ১৫ লক্ষ ১২ হাজার টাকা ধার্য হয়েছে।

**Shri Aswini Roy :**
টোট্যাল কত একর জমি দরকার হবে?

**Shri Sankar Ghose :**
টোট্যাল একর হচ্ছে—১৬ কিলো মিটার লাইন আছে, এই লাইনের জন্য জমি লাগবে ২৪-পরগনায় ২৬১ একর এবং কলকাতা পৌর এলাকার ৪০ একর, মোট ৩০১ একর জমি প্রয়োজন হবে।

**Shri Aswini Roy :**
এই যে ৩০১ একর জমি আছে এবং তাতে যে বাড়ীগুলি পড়বে, তাতে ক্ষতিপূরণের ক্ষেত্রে কান নিরিখ করেছেন কি—যে এই ধরণের বাড়ীতে এতো ক্ষতিপূরণ বা ঐ জায়গার বাড়ীর জন্য এতো ক্ষতিপূরণ?

**Shri Sankar Ghose :**

এটা ল্যাণ্ড একুইজিসন কালেকটর ঠিক করবেন এবং সেখানে আইন রয়েছে আইন অনুযায়ী সেটা হবে। তবে মোটামুটিভাবে যেভাবে মেট্রোপলিটন ট্রান্সপোর্ট অথরিটির বেলায় ঠিক হয়েছে সেইভাবে ল্যাণ্ড এ্যাকুইজিসন কালেকটর শুনানী করে ঠিক করবেন।

**Shri Aswini Roy :**

আপনি বলেছেন জরিপের কাজ শেষ হয়েছে, আমার প্রশ্ন হচ্ছে কনষ্ট্রাকসনের কাজ সুরু হয়েছে কি?

**Shri Sankar Ghose :**

হ্যাঁ, কাজ সুরু হয়েছে—প্রথম কিলো মিটারের কাজ আণ্ডার গ্রাউণ্ডে হবে ওভার গ্রাউণ্ডে হবে তার কাজ সুরু হয়েছে এবং দ্বিতীয় কিলোমিটারের কাজও সুরু হয়েছে।

**Shri Shibpada Bhattacharja :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে এই পাতাল রেলের জন্য কত কৃষক কৃষি জমি থেকে উচ্ছেদ হচ্ছে এবং কটি উদ্বাস্তু কলোনী উচ্ছেদ করা হচ্ছে?

**Shri Sankar Ghose :**

পাতাল রেলের জন্য যে সমস্ত বাড়ী লাগবে তার হিসাব আমি দিয়েছি। এগুলি ঠিক হয়েছে সোভিয়েট রাশিয়া থেকে এবং জাপান থেকে যে কনসালটেণ্ট এসেছিল এবং তাঁরা যেভাবে ঠিক করে দিয়েছেন সেইভাবেই আমরা কাজ করছি এবং সেইভাবেই এ্যালানমেন্ট করা হয়েছে এবং তাতে কত বাড়ী নিতে হবে তার এ্যানসার আমি দিয়ে দিয়েছি।

**Shri Shibpada Bhattacharja :**

এই পাতাল রেলের গ্যারেজ করার জন্য আমার এলাকার মাঠখোলা, গড়াই অঞ্চলের বহু কৃষক পরিবার তাদের একমাত্র অবলম্বন কৃষি জমি থেকে উচ্ছেদ হয়ে যাচ্ছে এবং আমার এলাকার দুটি উদ্বাস্তু কলোনী আজকে এই পাতাল রেলের গ্যারেজ করার জন্য উচ্ছেদ হয়ে যাচ্ছে। যে সমস্ত কৃষক পরিবারের একমাত্র অবলম্বন তার ছেলে বর্তমানে তাদের পরিবারের ভরণপোষণের জন্য ঐ পাতাল রেলের গ্যারেজে ওয়ার্কসপে কাজ যাতে করতে পারে, চাকরি যাতে পায়, তার ব্যবস্থা সরকার করবেন কিনা এবং যে সমস্ত উদ্বাস্তু কলোনী আজকে উচ্ছেদ হচ্ছে তাদের অন্য জায়গায় পুনর্বাসনের ব্যবস্থা সরকার থেকে করবেন কিনা—মন্ত্রি-মহাশয় জানাবেন কি?

**Shri Sankar Ghose :**

ল্যাণ্ড এ্যাকুইজিসন আইন অনুযায়ী কম্পেনসেসনের বন্দোবস্ত আছে, কম্পেনসেসন দেওয়া হবে। আর তাছাড়া যে সব প্রশ্ন করছেন সেটা এ প্রশ্ন থেকে উঠতে পারে না। এই প্রশ্ন থেকে যা উঠছে আমি তার উত্তর দিয়েছি।

**Shri Kashinath Misra :**

এই পাতাল রেলের কাজের জন্য যে সকল লোক নিয়োগ করা হয়েছে বিশেষতঃ জমি জরিপ এবং অন্যান্য কাজে, তাদের কিভাবে নিয়োগ করা হয়েছে, সেটা মন্ত্রি মহাশয় জানাবেন কি?

**Shri Sankar Ghose :**

সেটা এ প্রশ্ন থেকে ওঠে না।

**Shri Pankaj Kumar Banerjee :**

কবে নাগাদ পাতাল রেলের কাজ শেষ হবে বলে মনে করছেন, বলবেন কি?

**Shri Sankar Ghose :**

মেট্রোপলিটান ট্রান্সপোর্ট করপোরেশন, তারা বলেছেন ১৯৭৯ সালের মধ্যে এই কাজ শেষ হবে।

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় মন্ত্রিমহাশয় বললেন সার্ভের কাজ শেষ হয়েছে। একটি কাজ দমদম থেকে টালিগঞ্জ পর্যন্ত, আর একটি সরকার গ্রহণ করেছেন বরানগর থেকে ঠাকুরপুকুর পর্যন্ত--- এই দ্বিতীয়টির সার্ভে কি শেষ হয়েছে?

**Shri Sankar Ghose :**

সেটা হয় নি, এ প্রশ্ন থেকে ওটা ওঠে না।

**Shri Biswanath Chakrabarti :**

সার্ভে কম্‌প্লিট হয় নি?

**Shri Sankar Ghose :**

না।

### হুগলী ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি

*১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং) *৫৩৯। ডাঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায়ঃ উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) হুগলি ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি কবে গঠিত হয়;

(খ) ঐ কমিটি গঠনের পর হইতে ৫ই ফেব্রুয়ারী, ১৯৭৪ পর্যন্ত উহার কতগুলি মিটিং হইয়াছে ও কোন্ কোন্ তারিখে ও কাহার সভাপতিত্বে মিটিংগুলি হয়; এবং

(গ) প্রতি মাসে অন্ততঃ একটি মিটিং করার যে সরকারী নির্দেশ আছে তাহা যথাযথ পালন হইতেছে কি না দেখার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Shri Sankar Ghose :**

(ক) ১৩ই মে ১৯৭২ তারিখের কলিকাতা গেজেটের অতিরিক্ত সংখ্যায় প্রকাশিত উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ১১ই মে ১৯৭২ তারিখের সিদ্ধান্ত অনুসারে হুগলী ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি গঠিত হয়।

(খ) ৫।২।৭৪ পর্যন্ত ছয়টি মিটিং হয়, ৮।৭।৭২, ২৫।৮।৭২, ২০।১২।৭২ এবং ৬।১।৭৩ তারিখে শ্রমমন্ত্রী ডাঃ গোপাল দাস নাগের সভাপতিত্বে এবং ২৩।৯।৭২ ও ২৫।৬।৭৩ তারিখে সংশ্লিষ্ট জিলাশাসকের সভাপতিত্বে।

(গ) প্রতিমাসে মিটিং করার কোন সরকারী নির্দেশ নাই। কিন্তু যখনই প্রয়োজন মনে হইবে তখনই ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি মিটিং ডাকিতে পারেন।

**Dr. Sailendra Nath Chattopadhyaya :**

এই কথা কি সত্য ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি জেলার যে সকল উন্নয়নমূলক কাজ চলছে বা ভবিষ্যতে হবে, সে সম্বন্ধে আলোচনা করেন এবং ব্যবস্থাদির জন্য সুপারিশ করে থাকেন—এটা দয়া করে মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Sankar Ghose :**

আপনার প্রশ্নটা ঠিক পরিষ্কার নয়। তবুও আমি বলছি ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির একটি রেজলিউসান আছে, তাতে ডিস্ট্রিক্ট সম্বন্ধে সব বিষয়ে তারা মতামত দিতে পারবেন এবং দেন।

**Dr. Sailendra Nath Chattopadhyaya :**

মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি—বিগত ২৫শে জুন ১৯৭৩ তারিখ থেকে প্রায় ৭ মাস হয়ে গেল আজ পর্যন্ত হুগলী ডিস্ট্রিক্টের কোন পরিকল্পনা ছিল না—এই কথা কি সত্য?

**Shri Sankar Ghose :**

আমার মনে হয় না এটা সত্য। এই প্রশ্ন থেকে ওটা আসে না। আপনি প্রশ্ন দিয়েছেন কতগুলি মিটিং হয়েছে, সেটা আমি দিয়ে দিয়েছি। হুগলীর ডেভেলাপমেন্টের কি কাজ হয়েছে সমস্ত ডিপার্টমেন্ট থেকে সেটা যদি আপনি চান, আমি দিতে পারি।

[1-40—1-50 p.m.]

**Dr. Sailendra Nath Chattopadhyaya :**

এই ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি জেলার ডেভালপ্‌মেন্টের কাজ সম্বন্ধে আলোচনা করেন এবং ব্যবস্থাদি সুপারিশ করেন কিন্তু গত ৭ মাস ধরে তার কোন মিটিং হয়নি। মাননীয় মন্ত্রিমহাশয়ও বললেন যে, হ্যাঁ, তাঁরা আলোচনা করেন, সুপারিশ করেন। আমার জিজ্ঞাস্য, গত ৭ মাসের মধ্যে সেই মিটিং করার কোন পরিকল্পনা ছিল না কি?

**Shri Sankar Ghose :**

মাননীয় সদস্য হুগলী জেলার একজন এম, এল, এ এবং তিনি ডিস্ট্রিক্ট কমিটির একজন সদস্য। তারা যদি করতে চান করতে পারেন, এটা তাদেরই হাতে।

**Dr. Sailendra Nath Chattopadhyaya :**

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, গত ৭ মাস ধরে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কোন মিটিং হয়নি কেন?

**Shri Sankar Ghose :**

মাননীয় সদস্য যাঁরা রয়েছেন তাঁরা চাইলেই মিটিং হবে, এটা তো আপনাদেরই হাতে।

**Shri Md. Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির মিটিং আগামী এক মাসের মধ্যে ডাকা হবে কিনা?

**Shri Sankar Ghose :**

ডাকা হলে তো ভালই হয়। এটা আপনাদেরই হাতে, আপনারা নিজেরাই করতে পারেন কারণ এম, এল, এ'রাই মেম্বার এবং তাঁদের হাতেই সার্বভৌম ক্ষমতা আছে। আমি চাই এটা হোক।

**Shri Rajani Kanta Doloi :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন , এই ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির আয়ু কতদিন?

**Shri Sankar Ghose :**

এটা এই প্রশ্ন থেকে আসে না। তবে এই প্রসঙ্গে বলছি, আমরা চাই প্ল্যানিং কমিটি থাকুক মেয়াদ যখন শেষ হয়ে যাবে তখন আমি দেখবো যাতে এটা থাকে।

**Five-day week in Government offices**

***169.** (Admitted question No. *556.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) if there is any proposal for declaring a 5-day week instead of the present 6-day week in all State Government offices ; and

(b) if so, the present position of the proposal ?

**Shri Sankar Ghose :** (a) No.

(b) Does not arise.

**Shri Rajani Kanta Doloi :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, অন্য কোন ষ্টেটে এই ফাইভ-ডে উইক্ চালু হয়েছে কি?

**Shri Sankar Ghose :**

আমরা এ ব্যাপারে সব ষ্টেটকে লিখেছিলাম। আমাদের কাছে এ পর্য্যন্ত যে খবর তাতে দেখা যাচ্ছে, রাজস্থান, উড়িষ্যা এবং মাদ্রাজ সরকার আমাদের কাছে জানিয়েছেন এরকম পরিকল্পনা তাঁদের নেই, এটা তাঁরা বিচার করছেন না। তা ছাড়া আর কোন ষ্টেট এরকম করেছেন সে রকম খবর আমাদের কাছে নেই।

**Shri Rajani Kanta Doloi :**

আমাদের পশ্চিমবঙ্গে লোড শেডিং, পেট্রোল কনজামসান, ট্রাফিক কনজেসানের পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রিমহাশয় কি মনে করেন যে, এইরকম ফাইভ-ডে উইক্ যদি করা যায় তাহলে এই লোড শেডিং, পেট্রোল কনজামসান, ট্রাফিক কনজেসানের ব্যাপারে সুবিধা হবে এবং দুদিন রেষ্ট নেবার পর কর্মচারীরা ভালোভাবে কাজ করতে পারবেন?

**Shri Sankar Ghose :**

আমরা চাই, যে কাজটা হচ্ছে সেই কাজটা হোক। আমরা কাজটা কমাতে চাই না।

**Shri Rajani Kanta Doloi :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, সেন্ট্রাল ষ্টাডি টিম এ ব্যাপারে কোন রির্পোট পাঠিয়েছেন কিনা?

**Shri Sankar Ghose :**

আমি ব্যক্তিগতভাবে পাইনি। তবে আমাদের কাছে এ পর্য্যন্ত যা খবর তা হচ্ছে প্রাইম মিনিষ্টারকে এ প্রশ্ন জিজ্ঞাসা করা হলে তিনি বলেছিলেন,

It was observed by the Prime Minister that the matter might be considered on the definite assurance being given by the workers that output would not decrease. The Prime Minister added that unfortunately past experience shows that whenever Government have taken any step relating to working hours there have been a tendency to reduce the output of work. The Central Minister of State for Home Affairs also stated that in view of the oil crisis the Government has to take a decision on the question.

## অবৈতনিক শিক্ষা

*১৭০। (অনুমোদিত প্রশ্ন নং) *২৮১। **শ্রীনিতাইপদ সরকার** : শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৪ বৎসর বয়স পর্যন্ত বালকবালিকাদের অবৈতনিক শিক্ষা চালু করিবার বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কতদূর অগ্রসর হইয়াছেন?

**Shri Mrityunjoy Banerjee:**

(ক) বালিকাদের জন্য ইতিমধ্যে চালু আছে তবে বালকদিগের জন্য আপাততঃ বিবেচনাধীন নহে।

(খ) গ্রামাঞ্চলে এবং কয়েকটি পৌর এলাকায় প্রাথমিক বিদ্যালয়ে চতুর্থ শ্রেণী পর্য্যন্ত এবং নিম্ন বুনিয়াদী বিদ্যালয়ে পঞ্চম শ্রেণী পর্য্যন্ত বালক-বালিকাদের অবৈতনিক শিক্ষা দেওয়া হয়। পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে কয়েকটি সর্ত্ত সাপেক্ষে বালিকাদের অষ্টম শ্রেণী পর্য্যন্ত শিক্ষা অবৈতনিক করা হইয়াছে। এইজন্য নির্দ্দিষ্ট কোন বয়ঃসীমা নাই। ইহা ছাড়া ১-৪-৭৪ তারিখ হইতে শহরাঞ্চলে চতুর্থ শ্রেণী পর্যন্ত বালকদের শিক্ষা অবৈতনিক করার সিদ্ধান্ত লওয়া হইয়াছে। প্রয়োজনীয় অর্থের অভাবের জন্য পঞ্চম হইতে অষ্টম শ্রেণী পর্য্যন্ত বালকদের শিক্ষা আপাতত অবৈতনিক করা সম্ভব হইবে না।

**Shri Netaipada Sarkar:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে ভারতবর্ষের কোন কোন রাজ্যে পুরাপুরী মাধ্যমিক স্তরে শিক্ষাকে অবৈতনিক করা হয়েছে?

**Shri Mrityunjoy Banerjee:**

নোটিশ চাই।

**Shri Netaipada Sarkar:**

মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে অষ্টম শ্রেনীকে অবৈতনিক করার জন্য বালকদের অন্তর্ভুক্ত করার জন্য মোট কত টাকা ব্যয় হতে পারে?

**Shri Mrityunjoy Banerjee:**

আমি মোটামুটি হিসাব নিয়েছি, ১০ থেকে ১২ কোটি টাকার মত।

**Shri Netaipada Sarkar:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন সংবিধানের নির্দ্দেশমূলক নীতিতে এই ১৪ বছরের বালক-বালিকাদের শিক্ষাকে অবৈতনিক করার একটা নির্দেশ ছিল?

**Shri Mrityunjoy Banerjee:**

সংবিধান ভাল করে পড়িনি। তবে শুনেছি এই রকম ছিল।

**Shri Rabindra Nath Bera:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন যে, আপনি কতদিনের মধ্যে এই বিষয়ে সুনির্দ্দিষ্ট সিদ্ধান্ত এই হাউসকে দিতে পারবেন?

**Shri Mrityunjoy Banerjee:**

যতদিন টাকা পয়সা না পাবো ততদিন করতে পারবো না।

**Shri Hemanta Dutta:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, অন্যান্য প্রদেশে যে টাকাপয়সা বরাদ্দ আছে পশ্চিম বাংলায় তার চেয়ে কম আছে। এটাকে বৃদ্ধি করে এই যে ১৪ বছর বয়স পর্যন্ত মেয়েদের ফ্র আছে, কিন্তু ছেলেদের ফ্রি করা যেতে পারে কি না?

**Shri Mrityunjoy Banerjee:**

মাননীয় সদস্য বোধ হয় জানেন না, ঐসব ছোট ছোট প্রদেশে কেন্দ্র থেকে শিক্ষা বাবদে অনেক বেশী টাকা আসে।

**Shri Hemanta Dutta:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, এই বাজেটে তিনি বালক-বালিকাদের অবৈতনিক শিক্ষা সম্পর্কে বিবেচনা করবেন কিনা?

**Shri Mrityunjoy Banerjee:**

সম্ভবপর নয়।

**Shri Biswanath Chakraborty:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, সংবিধানের ডাইরেক্টিভ পলিসিতে আছে ১৪ বছর পর্যন্ত ফ্রি করতে হবে। আমি তার কাছে ওপিনিয়ন চাইছি, কোন একটা রাজ্য সরকারের পক্ষে কয়টা পঞ্চবার্ষিক পরিকল্পনার মধ্যে এই নির্দেশ কার্যকরী করা উচিত?

**Shri Mrityunjoy Banerjee:**

এটা বোধ হয় সংবিধান যারা করেছিলেন তাদের জিজ্ঞাসা করলে ভাল হয়।

**Shri Sunil Mohan Ghosh Moulik:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যখন অর্থাভাব আছে তখন অষ্টম শ্রেণী পর্যন্ত একবারে না করে স্টেজ বাই স্টেজ—অর্থাৎ প্রথমে ক্লাশ ফাইভ, নেক্সট ইয়ারে ক্লাশ সিক্স এই ভাবে এ্যাকর্ডিং টু রিসোর্সেস করলে হত না?

**Shri Mrityunjoy Banerjee:**

নিশ্চয়ই যখন দেবার কথা চিন্তা করা হবে তখন স্টেজ স্টেজ হওয়া উচিত।

**Shri Sunil Mohan Ghosh Moulik:**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে টাকা আছে তাতে একটা ক্লাশও খরচ করতে পারবেন কি না?

**Shri Mrityunjoy Banerjee :**

অর্থের উপর অন্যান্য বিষয়ের চাপ আছে। সে জন্য ঠিক আপাতত ঐ রকম নেওয়া যাচ্ছে না।

**Shri Netaipada Sarkar :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই বছর সমগ্র পঞ্চম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করার পরিকল্পনা আপনাদের আছে?

**Shri Mrityunjoy Banerjee :**

আমরা এই বছরই শুধু বলবো কেন, গত বছর থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত অবৈতনিক করেছি। কাজেই একটু অপেক্ষা করতে হবে, কারন একটু দম নেওয়া দরকার।

**Mr Speaker :** The starred question Nos. *172 and *183 are taken together.

### পশ্চিমবঙ্গ পঞ্চবার্ষিক পরিকল্পনায় কেন্দ্রীয় অর্থ বরাদ্দ

***১৭২।** (অনুমোদিত প্রশ্ন নং) *৮৪৪। **শ্রীনরেশচন্দ্র চাকী** ঃ অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য কেন্দ্রের কাছে পশ্চিমবঙ্গের দাবী কত টাকার ছিল, এবং

(খ) এর মধ্যে কত টাকা বরাদ্দ করতে কেন্দ্রীয় সরকার সম্মত হয়েছেন?

**Shri Sankar Ghose :**

(ক) পঞ্চবার্ষিকী পরিকল্পনায় একটি খসড়া পশ্চিমবঙ্গ সরকার যোজনা কমিশনকে পাঠাইয়াছেন। উহাতে পঞ্চবার্ষিকী পরিকল্পনার মোট পরিমাণ ১,৫১৪ কোটি টাকা দেখান হইয়াছে। বিষয়টি এখনও যোজনা কমিশনের বিবেচনাধীন আছে। চতুর্থ পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সহায়তা গ্যাডগিল ফর্মুলা অনুযায়ী সমস্ত রাজ্যগুলির মধ্যে বন্টন করা হইয়াছিল। গ্যাডগিল ফর্মুলা অনুযায়ী আসাম, নাগাল্যান্ড ও জম্মু ও কাশ্মীর রাজ্যের জন্য কিছু টাকা রাখা হইয়াছে। কেন্দ্রীয় সহায়তায় বাকী টাকা অন্যান্য রাজ্যে নিম্নলিখিত রূপে বন্টন করা হইয়াছিল :—

| | |
|---|---|
| জনসংখ্যার ভিত্তিতে — — — — | ৬০ শতাংশ |
| জাতীয় গড়ের নীচে হলে মাথাপিছু আয়ের ভিত্তিতে — | ১০ শতাংশ |
| মাথাপিছু আয়ের তুলনায় কর প্রয়াসের ভিত্তিতে — — | ১০ শতাংশ |
| বড় সেচ ও বিদ্যুৎ প্রকল্পের ব্যাপারে দায়িত্ব পালনের জন্য | ১০ শতাংশ |
| বন্যা পৌর এলাকা, দীর্ঘদিনের খরাপ্রবণ এলাকা এবং আদিবাসী এলাকার বিশেষ সমস্যার ন্যায় কতিপয় সমস্যার মোকাবিলার জন্য — — — — | ১০ শতাংশ |
| | ১০০ শতাংশ |

পঞ্চম যোজনাকালে কেন্দ্রীয় সহায়তা সমস্ত রাজ্যগুলির জন্য কত হইবে এবং তাহা কোন্ ফর্মুলা অনুযায়ী রাজ্যগুলির মধ্যে বণ্টন করা হইবে তাহা এখনও ঠিক হয় নাই। কাজেই এ বিষয়ে সঠিকভাবে কিছু বলা যায় না।

(খ) আগেই বলা হইয়াছে যে পঞ্চম যোজনাকালে কেন্দ্র রাজ্যগুলোকে কত টাকা দেবে এবং তাকি ফর্মুলা অনুযায়ী বণ্টন করা হবে তা এখনও স্থির হয় নাই।

**পশ্চিমবঙ্গ পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য অধিক সম্পদ সংগ্রহ**

*১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং) *৩২১। **শ্রীঅশ্বিনী রায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় নুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য অধিক অর্থ সম্পদ সংগ্রহ করিবার জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের নিকট অনুরোধ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, এ বিষয়ে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Shri Sankar Ghose :**

(ক) বিষয়টি এখনও প্ল্যানিং কমিসান-এর বিবেচনাধীন আছে। কোন সঠিক জবাব দেওয়া সম্ভব নহে। তবে আমার বাজেট বিবৃতিতে বলিয়াছি যে আনুমাণিক ১৫০ কোটি টাকা ট্যাক্স্ বাবদ আমাদের তুলিতে হইতে পারে।

(খ) প্রশ্ন ওঠে না। তবে আধিক অর্থ সংগ্রহ করার জন্য আমরা ২৪ কোটি টাকার নতুন কর ধার্য করবার প্রস্তাব বাজেটে উল্লেখ করেছি।

50—2 00 p.m.]

**Shri Naresh Chandra Chaki :**

ননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই গ্যাডগিল ফর্মুলা অনুযায়ী পশ্চিমবাংলায় যে হিদা সেই চাহিদা পূরণ হবে কি না?

**Shri Sankar Ghose :**

াডগিল ফর্মুলার আমরা বিরোধিতা করি। গ্যাডগিল ফর্মুলাতে পশ্চিমবঙ্গ যা চায় তার য়ে কম পাবে। আমরা জনসংখ্যার উপর জোর দিতে বলেছি।

**Shri Naresh Chandra Chaki :**

াপনারা যেটা বলেছেন যে গ্যাডগিল ফর্মুলার বিরোধিতা করছেন এবং জনসংখ্যার উপর য়েছেন, আপনাদের এই দাবীমত আরও অধিকার পাবার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ রেছেন?

**Shri Sankar Ghose :**

ই দাবীগুলো বিচার হয় সর্ব ভারতীয় ভিত্তিতে। এই দাবী করে আমরা প্লানিং কমিশন র কাছে পাঠিয়েছি, কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছি। ন্যাশান্যাল ডেভলপ্মেন্ট াউন্সিলের যে মিটিং হয়েছে দু-তিনটে তাদের আমরা এই প্রস্তাব রেখেছি। শেষ াশন্যাল্ কাউন্সিলে যে মিটিং হয়েছে তাতে কেন্দ্রীয় পরিকল্পনা মন্ত্রী বলেছেন যে এই ষয়ে বিভিন্ন রাজ্য বিভিন্ন মত দিয়েছেন। কিছু কিছু রাজ্য চায় গ্যাডগিল ফর্মুলা থাকুক

পশ্চিমবঙ্গ সরকার চায় ওটা থাকবে না এবং জনসংখ্যার উপর আরও বেশী জোর দিতে হবে। কিছু রাজ্য বলছে জনসংখ্যার উপর আরও কম জোর দিতে হবে। এই বিষয়ে আবার আলোচনা হবে ন্যাশন্যাল ডেভলপমেন্ট কাউন্সিলে।

**Shri Kashi Kanta Maitra :**

মন্ত্রিমহাশয় কি বলবেন এই যে ডিভ্যালিউশন, তাতে দেখা যাচ্ছে যে সেন্ট্রাল ফাইনান্স এই যে ইনইলাস্টিক সোর্সেস অব রেভিনিউ, সেইগুলো স্টেটের হাতে থাকছে আর ইলাস্টিক সোর্সেস অব রেভিনিউ সেইগুলো সেন্ট্রালের হাতে থেকে যাচ্ছে। এই সম্বন্ধে রাজ্য সরকার কিছু ভাবছেন কি? রাজ্যে রিজার্ভ বাড়তি হলে যদি না ইলাস্টিক সোর্সেস অব রেভিনিউ রাজ্যের হাতে আসে কিছু রাজ্য সরকার কিছুতেই রিসোর্স মোবিলাইজেশন করতে পারবে না এবং পশ্চিমবাংলার মত ভয়াবহ দারিদ্র এবং বেকারী যেখানে রয়েছে, সেখানে রিসোর্সেস যদি হাতে না আসে তাহলে কিছু করা যাবে না।

**Shri Sankar Ghose :**

যাতে ইলাস্টিক সোর্সেস অব রেভিনিউ রাজ্য সরকারের হাতে বেশী করে আসে এই বক্তব্য আমরা ফিফ্‌থ ফাইন্যান্স কমিশনের কাছে যেটা মেমোরেন্ডাম দিয়েছিলাম, তাতে আমরা বিশদভাবে দিয়েছিলাম।

**Shri Aswini Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুটি প্রশ্নের জবাব নিলেন এক সঙ্গে, আমাকে আমার জবাবটা দিতে দিন।

আপনি (খ) প্রশ্নের উত্তরে বললেন যে ২৪ কোটি টাকা ট্যাক্স অধিক বসাচ্ছেন। এই ট্যাক্স ছাড়া অন্য কোন বিকল্প পন্থা কি ভাবেননি?

**Shri Sankar Ghose :**

আমাদের পাঁচটা পথ আছে। প্রথম পথ হচ্ছে ট্যাক্স। তাতে আমরা যেটা করেছি হাউসের কাছে রেখেছি ২৪ কোটি টাকা আমরা তুলতে চাই। দ্বিতীয় হচ্ছে আমাদের স্মল সেভিংসে টাকা সংগ্রহ করা, যেটা গত বছরের আগের বছর ৩৪ কোটি টাকা ছিল, সেটা ৬০ কোটি টাকা করেছি। তৃতীয় পথ হচ্ছে, আমাদের ফাইন্যান্স কমিশনের থেকে টাকা আনা। আগে পঞ্চম ফাইন্যান্স কমিশন থেকে আমরা পেয়েছি ২৭৯ কোটি টাকা। এই ৬ষ্ঠ ফাইন্যান্স কমিশন আমাদের দিয়েছে ৮২৩ কোটি টাকা। আর আমাদের ঋণ মকুব বাবদ দিয়েছে ১৪৩ কোটি টাকা।

চতুর্থ পথ হচ্ছে কেন্দ্রের কাছ থেকে সাহায্য পাই। পঞ্চম হচ্ছে আমাদের নিজেদের যে সোর্স রয়েছে, আমাদের পাবলিক আন্ডার টেকিংস থেকে আরো যাতে সারপ্লাস জেনা-রেটেড হয় সেটা আমাদের দেখতে হবে।

**Shri Aswini Roy :**

কেন্দ্রীয় সাহায্যের পরিমাণটা কি?

**Shri Sankar Ghose :**

কেন্দ্রীয় সাহায্য দুটো জিনিষের উপর নির্ভর করে। প্রথম হচ্ছে কেন্দ্র কতটা সাহায্য দিচ্ছে এবং তার ভিতর আমাদের ইন্টার সি ডিস্ট্রিবিউশন কি রূপ হবে। এতে আমরা একটা প্ল্যান পাঠিয়েছি, সেটা এ্যাসেমব্লি লাইব্রেরীতে রয়েছে, সেটা বিভিন্ন জিনিসের ভিত্তিতে করা হয়েছে। কেন্দ্রীয় সাহায্য যাতে বৃদ্ধি পায় সেই দিকে দৃষ্টি দিয়ে এটা করা হয়েছে ফোর্থ প্ল্যানে যা ছিল তার চেয়ে ডাবল করা হয়েছে। স্টেট প্ল্যানে ১৬০০ কোটি টাকা প্ল্যান হচ্ছে। আমরা বলছি পপুলেশনের উপর জোর দিতে, যদি এটা দেওয়া হয় তাহলে

আমরা বেশী টাকা পাব। ইন্টার সি ডিস্ট্রিবিউশন পপুলেশনের ভিত্তিতে যাতে হয় তার জন্য আমরা জোরদার দাবী রেখেছি।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় মন্ত্রিমহাশয় প্রশ্নটির সরাসরি জবাব দিলেন না। প্রশ্নটা ছিল পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবঙ্গের কেন্দ্রের কাছে কত টাকার দাবী ছিল। তারপর আপনি বলছেন যে রাজ্য মন্ত্রীসভা ৫ম পরিকল্পনার জন্য ১৬০০ কোটি টাকার পরিকল্পনা রচনা করেছেন, তাহলে আপনারা ১৬০০ কোটি টাকা চেয়েছিলেন, এর মধ্যে কত টাকা বরাদ্দ করতে কেন্দ্রীয় সরকার সম্মত হয়েছেন শুধু পরিকল্পনা খাতে, ফেডারেল ফিনান্স এবং অন্যান্য খাত বাদ দিয়ে?

**Shri Sankar Ghose :**

এটা আমি প্রথমেই উত্তর দিয়েছি এবং লিখিত উত্তরের ভিতর এটা আমি বারবার বলেছি। আমাদের স্টেট থেকে ফিফ্‌থ ফাইভ ইয়ার প্ল্যানের যে ড্রাফ্‌ট হয়েছে সেটা এ্যাসেমব্লি হাউস লাইব্রেরীতে রাখা হয়েছে। ১৫১৪ কোটি টাকা আমরা দেখিয়েছিলাম, ন্যাশন্যাল ডেভালপ্‌মেন্ট কাউন্সিলের মিটিং-এ, মার্চ মাসে এটা আলোচনা হয়েছিল, কিন্তু এখনো ফাইনালাইসড্‌ হয়নি। এ বিষয়ে আমি লিখিত উত্তরে বলেছি।

**Shri Kanai Bhowmik :**

পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার বিষয়ে আইনসভায় আপনার আলোচনা করবার কোন ইচ্ছা আছে কি?

**Shri Sankar Ghose :**

পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনা সম্বন্ধে আইনসভায় আগে একটা আলোচনা হয়েছিল, একটা ডটেল আলোচনা হয়েছিল যখন ড্রাফ্‌ট প্ল্যান হয়েছিল, এখন আবার এই নিয়ে আলোচনা হতে পারে।

**Shri Kanai Bhowmik:**

আমরা কেন এইরূপ দাবী করছি বা কতটা করা উচিত ইত্যাদি নিয়ে আলোচনা হতে পারে না কি?

**Shri Sankar Ghose :**

আমরা দুটো জায়গায় আমাদের দাবী করেছিলাম, ফাইনান্স কমিশনের কাছে এবং প্ল্যানিং কমিশনের কাছে। ফাইনান্স কমিশনের কাছে আমরা যে দাবী করেছিলাম সে সম্বন্ধে হাউসে আলোচনা হয়েছিল এবং হাউস সম্মতি দিয়েছিলেন। প্ল্যানিং কমিশনের দাবীও আমরা হাউসের সমর্থন নিয়ে করেছিলাম। আবার প্রয়োজন হলে নিশ্চয়ই হাউসের মত নিয়ে দাবী জানাব।

**Shri Kashi Kanta Maitra:**

প্ল্যানিং কমিশন একটা কোয়াশি পলিটিক্যাল বডি, আর ফিনান্স কমিশন পরিবর্তিত অর্থ নীতিতে একটা কোয়াশি জুডিসিয়াল বডি। এখন ফিনান্স কমিশনের কাছে আমাদের রাজ্য সরকার খুব জোরালো বক্তব্য রেখেছিলেন এটাতে কোন সন্দেহ নাই। এখন আমার প্রশ্ন হচ্ছে রাজ্য সরকার কি মনে করেন যে কোয়াশি পলিটিক্যাল বডির চেয়ে কোয়াসি জুডি-সিয়াল বডির কাছে আমাদের দাবী আরো জোরদার করে তুলে ধরা দরকার, এবং সেটা মনে করেই কি আপনারা ফাইনান্স কমিশনের কাছে আমাদের বক্তব্য জোরদার করে তুলে ধরে ছিলেন?

[2-00—2 10]

**Shri Sankar Ghose :**

নিশ্চয়ই, আমরা ফাইনান্স কমিশান ও প্ল্যানিং কমিশান দুই জায়গায় বক্তব্য রেখেছি এবং সব সময় বলেছি ফাইনান্স কমিশনের কাছ থেকে আরও বেশী টাকা পাব। কারণ ফাইনান্স কমিশনের কাছ থেকে যে টাকা পাই সেই টাকা সম্পূর্ণভাবে পশ্চিমবঙ্গের এবং প্ল্যানিং কমিশন থেকে যে টাকা পাই তার ৭০ ভাগ ঋণ এবং ৩০ ভাগ গ্রান্ট। এবার ফাইনান্স কমিশান যে রায় দিয়েছেন এবং পঞ্চম ফাইনান্স কমিশন যা দিয়েছিলেন এবার ফাইনান্স কমিশান আগের চেয়ে অনেক বেশী করেছেন এবং ফাইনান্স কমিশন থেকে আরও বেশী টাকা এলে আমাদের ভাল হয়। কারণ এই টাকা আমাদের ফেরৎ দিতে হয় না। অবশ্য আমরা দুই জায়গা থেকেই টাকা পাচ্ছি ফাইনান্স কমিশন ও প্ল্যানিং কমিশন।

**Mr. Speaker :** The question hour is over.

## STARRED QUESTIONS
(to which oral answers were laid on the table)

### স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম

*১৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮১।) **ডাঃ একরামুল হক বিশ্বাসঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ সালের (জানুয়ারি পর্যন্ত) পশ্চিমবঙ্গ স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম-এ প্রতি জেলায় কত টাকার স্কীম সরকার মঞ্জুরী দিয়েছেন; এবং

(খ) তন্মধ্যে মুর্শিদাবাদ জেলায় কয়টি স্কীম অগ্রাধিকার ভিত্তিতে অনুমোদন করা হয়েছে?

**অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৩-৭৪ সালের জানুয়ারী পর্যান্ত পশ্চিমবঙ্গে স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে সরকার কর্তৃক মঞ্জুরীকৃত অর্থের জেলাওয়ারী হিসাব নিম্নে দেওয়া হইল।

(খ) ২২ (বাইশ) টি।

১৯৭৩-৭৪ সালে (জানুয়ারী পর্য্যন্ত) পশ্চিমবঙ্গে স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে সরকার কর্তৃক মঞ্জুরীকৃত অর্থের জেলাওয়ারী হিসাব তালিকা

| জেলার নাম | জেলাশাসকের স্কীমে মঞ্জুরীকৃত অর্থ (লক্ষ টাকায়) | বিভাগীয় স্কীমে মঞ্জুরীকৃত অর্থ (লক্ষ টাকায়) | মোট (লক্ষ টাকায়) |
|---|---|---|---|
| ১। ২৪ পরগনা | ২৫·১৪ | ১১·৩০ | ৩৬·৪৪ |
| ২। নদীয়া | ৬·২৭ | ৪·৮২ | ১১·০৯ |
| ৩। মুর্শিদাবাদ | ১৩·৯১ | ৪·২০ | ১৮·১১ |
| ৪। হাওড়া | ৮·০৩ | ৩·৫৪ | ১১·৫৭ |
| ৫। কলিকাতা | -- | ২৪·২৭ | ২৪·২৭ |
| ৬। বর্ধমান | ১২·৭৮ | ৬·১০ | ১৮·৮৮ |
| ৭। বীরভূম | ১১·২৯ | ৪·১৩ | ১৫·৪২ |
| ৮। বাঁকুড়া | ৬·৩৭ | ৩·১৭ | ৯·৫৪ |
| ৯। মেদিনীপুর | ১৮·০৫ | ৬·৬৯ | ২৪·৭৪ |
| ১০। পুরুলিয়া | ৩·২৪ | ৪·৬৫ | ৭·৮৯ |
| ১১। হুগলী | — | ৩·১১ | ৩·১১ |
| ১২। পশ্চিম দিনাজপুর | ৮·৩৩ | ২·৯৮ | ১১·৩১ |
| ১৩। মালদা | ৩·৬৬ | ৪·৪৬ | ৮·১২ |
| ১৪। দার্জিলিং | ২·৫৩ | ১৬·১২ | ১৮·৬৫ |
| ১৫। জলপাইগুড়ি | ৩·৪৯ | ৫·৯০ | ৯·৩৯ |
| ১৬। কুচবিহার | ৪·১৯ | ২·৭৬ | ৬·৯৫ |

### কাঁথি টেকনিক্যাল কলেজ

***১৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৪।) **শ্রীসুধীরচন্দ্র দাস** ঃ শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) কাঁথি শহরের পূর্বদিকে কালিকাপুর ময়দানে যে টেকনিক্যাল কলেজটি নির্মাণের কার্য চলিতেছে তাহা কবে শেষ হইবে; এবং

(খ) ঐ কলেজটি কোন্ সালে চালু হইবে?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ--

(ক) এই পলিটেকনিকটির নির্মাণ কার্য্য কবে শেষ হইবে তাহা সঠিক বলা সম্ভব নহে।

(খ) গৃহনির্মাণের কাজ শেষ না হওয়া পর্য্যন্ত কোন্ সালে কলেজটি চালু হইবে বলা সম্ভব নহে।

### স্বীকৃত মাধ্যমিক বিদ্যালয়গুলিকে ডেফিসিট গ্রাণ্টের আওতায় আনয়ন

***১৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৩। **শ্রীমহম্মদ দেদার বক্স** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সরকার স্বীকৃত গভমের্ণন্ট রিকগ্নাইজড মাধ্যমিক বিদ্যালয়গুলির সবগুলিকে ডেফিসিট গ্রাণ্টের আওতায় আনা হইয়াছে কি না;

(খ) না হইয়া থাকিলে, কারণ কি; এবং

(গ) কবে নাগাত ঐরূপ সমস্ত বিদ্যালয়কে ডেফিসিট গ্রাণ্টের আওতায় আনা সম্ভব হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) না।

(খ) ও (গ) সমস্ত অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয়কে "বেতন ঘাটতি" প্রকল্পের আওতায় আনিবার জন্য যে অর্থের প্রয়োজন তাহার সংস্থান হইলে বিষয়টি বিবেচনা করা হইবে।

### প্রাথমিক বিদ্যালয়ে সরকার প্রকাশিত পুস্তক প্রেরণে বিলম্ব

***১৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৫০।) **শ্রীসরোজ রায়** ঃ শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্তমান বৎসরে বেশীর ভাগ প্রাথমিক স্কুলে সরকার-প্রকাশিত পুস্তক এখনও পাঠান হয় নাই ও ফলে ছাত্রছাত্রীদের পড়াশোনার বিশেষ ক্ষতি হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, (১) পুস্তক না পাঠানোর কারণ কি, ও (২) ঐ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন; এবং

(গ) মেদিনীপুর জেলায় এ পর্যন্ত প্রাথমিক স্কুলের ছাত্রছাত্রীদের জন্য কোন বই পাঠানো হইয়াছে কি না ও হইলে, কোন্ সার্কেলে কত করিয়া ও কবে পাঠনো হইয়াছে?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সম্পূর্ণ সত্য নয়— শতকরা ৬০ ভাগ সরকার প্রকাশিত পাঠ্যপুস্তক বিভিন্ন জেলায় পাঠান হইয়াছে। যে সকল ছাত্রছাত্রী এখনও পুস্তক পায় নাই তাহাদের পড়াশুনার ক্ষতি হইতেছে একথা সত্য।

(খ) (১) সময়মত কাগজ না পাওয়ার দরুণ পাঠ্যপুস্তকগুলি ছাপাইতে বিলম্ব হইতেছে। ছাপান পুস্তক আর মজুত ভাণ্ডারে না থাকায় বিভিন্ন জেলায় পুস্তক পাঠাইতে বিলম্ব হইতেছে।

(২) সরকার প্রয়োজন অনুসারে কাগজ পাওয়ার জন্য বিশেষ ভাবে চেষ্টা করিতেছেন।

(গ) মেদিনীপুর জেলায় এই বৎসর মোট ৪,১৩,৫০০ পাঠ্য পুস্তক পাঠান হইয়াছে। কোন সার্কেলে কত করিয়া পুস্তক কবে পাঠান হইয়াছে, জেলা সমাজশিক্ষা আধিকারিকের নিকট হইতে তাহার পূর্ণ বিবরণ আনাইয়া দিতে সময় লাগিবে। এ বিষয়ে সমাজশিক্ষা আধিকারিকের নির্দেশ দেওয়া হইয়াছে।

## কামারপুকুর শ্রীরামকৃষ্ণসারদা মহাবিদ্যাপীঠ

*১৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৩।) **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য ঃ** শিক্ষাবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কামারপুকুর শ্রীরামকৃষ্ণসারদা মহাবিদ্যাপীঠের কার্যকলাপ সম্পর্কে কোন তদন্ত করা হইয়াছে কি না, এবং

(খ) হইলে, (১) তদন্তের রিপোর্ট সরকারের নিকট দাখিল করা হইয়াছে কি না, ও (২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) হ্যাঁ।

(২) ভিজিল্যান্স কমিশনের রিপোর্টের ভিত্তিতে শিক্ষাদপ্তর উক্ত মহাবিদ্যালয়ের তদানীন্তন সেক্রেটারীর বিরুদ্ধে প্রসিডিংস সুরু করিয়াছেন। কিন্তু মহামান্য আদালতের নির্দেশ অনুসারে উহার চূড়ান্ত নিষ্পত্তি সম্ভব হয় নাই। বর্ধমান বিশ্ববিদ্যালয় যে তদন্ত কমিটি নিযুক্ত করিয়াছিলেন ঐ কমিটির রিপোর্ট ও অন্যান্য বিষয় বিবেচনা করিয়া এই মহাবিদ্যাপীঠের পরিচালনা ভার গ্রহণ করিবার জন্য একটি আইন পাশ করান হয় ও তদনুযায়ী মহাবিদ্যাপীঠটিকে সরকারী পরিচালনাধীনে আনা হয়।

## মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষণ শিক্ষাহীন শিক্ষকদের বেতন বৃদ্ধি

***১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৭।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী ঃ** শিক্ষাবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

**(ক) বর্তমানে মাধ্যমিক বিদ্যালয়ে কর্মরত সকল শিক্ষণ শিক্ষাহীন শিক্ষকেরা বার্ষিক বেতন বৃদ্ধির কোন সুযোগ পান কি না; এবং**

*(খ) যাঁরা এই সুযোগ পান না তাঁদের সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ কবেছেন?*

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) না।

(খ) প্রয়োজনীয় অর্থের অভাবে এই সম্পর্কে কোন ব্যবস্থা গ্রহণ করা এখনও পর্যান্ত সম্ভব হয় নাই।

**পশ্চিমবঙ্গের জন্য ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশ বরাদ্দ অর্থ**

***১৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭। **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়**ঃ অর্থবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ষষ্ঠ অর্থ কমিশনের নিকট পশ্চিমবঙ্গ সরকার রাজ্যের চাহিদার কথা জানিয়ে যে স্মারকলিপি পেশ করেছিলেন, অর্থ কমিশন সেই স্মারকলিপি অনুযায়ী পশ্চিম-বঙ্গের জন্য অর্থ বরাদ্দ করতে সুপারিশ করেছেন কি না;

(খ) সুপারিশ ক'রে থাকলে, পশ্চিমবঙ্গের জন্য কি পরিমাণ অর্থ পাওয়া যাবে;

(গ) উক্ত অর্থ পাওয়ার জন্য রাজ্যসরকারকে কোনও সর্ত পালন করতে হচ্ছে কি না; এবং

(ঘ) হলে, কি কি সর্ত?

**অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) পশ্চিমবঙ্গ সরকারের পেশ করা স্মারকলিপির পরিপ্রেক্ষিতে ষষ্ঠ অর্থ কমিশন যে অর্থবরাদ্দ করিয়াছে তা পূর্ব কমিশন অপেক্ষা সুস্পষ্ট ও তাৎপর্যপূর্ণভাবে অনেক বেশি, যদিও তাহা সত্ত্বেও পশ্চিমবঙ্গের জন্য প্রয়োজনীয় আরো অর্থ কেন্দ্রীয় সরকারকে দিতে হইবে।

(খ) ষষ্ঠ অর্থ কমিশন পশ্চিমবঙ্গের জন্য যে সম্পদের সুপারিশ করেছেন তা নিম্নরূপ—

| | কোটি টাকা |
|---|---|
| কেন্দ্রীয় কর ও শুল্কের অংশ — — — | ৫৮৮·০৭ |
| সহায়ক অনুদান — — — — | ২৩৪·৮৬ |
| | ৮২২·৯৩ |

এ ছাড়া বকেয়া ঋণ পুনর্বিন্যাসের ফলে পশ্চিমবঙ্গ পঞ্চম পরিকল্পনাকালে ১৪৩·১ কোটি টাকার মত ঋণের মকুব পাবে। পঞ্চম অর্থ কমিশন ঋণ পুন-বিন্যাসের কোন সুপারিশ করেন নি। এই কমিশন কেন্দ্রীয় কর ও শুল্কের অংশ বাবত ২৯৬·৬২ কোটি টাকা ও সহায়ক অনুদান বাবত ৭২·৬২ কোটি টাকা দেবার জন্য সপারিশ করিয়াছিলেন।

(গ) হ্যাঁ।

কতকগুলি ক্ষেত্রে ষষ্ঠ অর্থ কমিশন কি কারণে বা কি বাবদ অর্থ বরাদ্দ করিয়াছেন তা বলিয়াছেন কিন্তু সর্বক্ষেত্রে তা বলেন নাই। অর্থ কমিশন পশ্চিমবঙ্গকে যে ৮২২·৯৩ কোটি টাকা দেবার সুপারিশ করিয়াছেন তার ভেতর এরকম কোন সর্ত নেই যে সে টাকা ফেরত দিতে হবে কিংবা তার উপর কোন সুদ দিতে হবে।

**প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের জন্য দ্বিপ্রহরের সুষম খাদ্য**

*১৮০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৯।) **শ্রীগণেশ হাটুই**ঃ শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলায় প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের জন্য দ্বিপ্রহরে সুষম খাদ্যের ব্যবস্থা আছে; এবং

(খ) সত্য হইলে, অন্যান্য জেলায় এরূপ ব্যবস্থা সম্প্রসারণ না করার কারণ কি?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) হ্যাঁ।

(খ) অন্যান্য জেলায়ও প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের দ্বিপ্রহরে সুষম খাদ্য দেওয়া হইয়া থাকে।

**সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমে শিল্প স্থাপন**

*১৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪০।) **ডাঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায়**ঃ উন্নয়ন এবং পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম-এ শিল্প স্থাপনে উদ্যোগী ব্যক্তিদের সীড মানি হিসাবে দেওয়ার জন্য পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকার হইতে ১৯৭৩-৭৪ সালে (১২ই ফেব্রুয়ারী, ১৯৭৪ পর্যন্ত) কত টাকা পাইয়াছেন; এবং

(খ) উপরোক্ত অর্থ হইতে ১২ই ফেব্রুয়ারী, ১৯৭৪ পর্যন্ত কত অর্থ (সীড মানি হিসাবে) খরচ করা হইয়াছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) ৫ কোটী ৩৯ লক্ষ ৬৮ হাজার টাকা।

(খ) সীড মানি প্রকল্পে ব্যাঙ্কের দেয় শিল্পদ্যোগী ব্যক্তিগণের প্রয়োজনীয় মূলধনের শতকরা ৯০ ভাগ পর্যান্ত এবং সরকারের সীড মানি হিসাবে সেই মূলধনের শতকরা ১০ ভাগ পর্য্যন্ত। যখন ব্যাঙ্ক কোন প্রকল্পে প্রয়োজনীয় মূলধনের শতকরা ৯০ ভাগ পর্য্যন্ত দিতে রাজী হন এবং সরকারের সংশ্লিষ্ট বিভাগকে শতকরা ১০ ভাগ পর্য্যন্ত সীড মানির জন্য লেখেন, তখনই সংশ্লিষ্ট বিভাগীয় অফিসার সেই সীড মানি ঐ ব্যাঙ্কে শিল্পদ্যোগী ব্যক্তির হিসাবে জমা দেন। এই নীতি অনুযায়ী ব্যাঙ্ক ২৮।২।৭৪ তারিখ পর্য্যন্ত ৫৬০টি আবেদন মঞ্জুর করিয়াছেন যাহার মোট সীড মানির পরিমাণ ৫৯ লক্ষ ৬১ হাজার টাকা। সরকারের সংশ্লিষ্ট বিভাগসমূহও

এই পরিমান অর্থ মঞ্জুর করিয়াছেন। যদিও ঐ তারিখ পর্য্যন্ত সরকারের বিভিন্ন বিভাগ হইতে ৯,৬০০র উপর আবেদন বিভিন্ন ব্যাঙ্কে জমা পড়িয়াছে যাহার মোট সীড ম্যানির পরিমাণ প্রায় ৩ কোটি ৪৫ লক্ষ টাকা। এখানে উল্লেখ করা যাইতে পারে যে সরকারী পরিচালনাধীন তিনটী সংস্থাকে (ওয়েস্ট বেঙ্গল স্মল ইনডাস্ট্রিস কর্পোরেশন, ওয়েস্ট বেঙ্গল এ্যাগ্রো ইনডাস্ট্রিস কর্পোরেশন এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড) সরকার ৪ কোটি ৩৬ লক্ষ ৪৯ হাজার টাকা বিভিন্ন সেল্‌ফ এম্‌প্লয়মেন্ট প্রকল্পে সীড মানি বাবদ ব্যয় করিবার জন্য দিয়াছেন।

### সাহিত্যিক মাণিক বন্দোপাধ্যায় ও কবি সুকান্তর রচনাবলী প্রকাশন

***১৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৬।) **শ্রীনিতাইপদ সরকার:** শিক্ষাবিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) প্রখ্যাত কথাসাহিত্যিক মাণিক বন্দ্যোপাধ্যায় এবং কিশোর কবি সুকান্ত ভট্টাচার্যের রচনাবলী গ্রন্থাকারে প্রকাশ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, এ বিষয়ে সরকার কতদূর অগ্রসর হয়েছেন ও কবে নাগাদ এই সব গ্রন্থ পাওয়ার আশা করা যায়?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) নাই।

(খ) এ প্রশ্ন উঠে না।

### Inadequacy in the supply of School books

*184. (Admitted question No. *583.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state --

(a) Whether it is a fact that there is inadequacy in the supply of school books in the market to cope with the demand for them; and

(b) if so, what step Government is contemplating or has taken to augment the supply?

**Minister-in-charge of Education Department:**

(a) Due to structural revision of Secondary Education System, new curriculum and syllabi have been introduced in classes VI and IX from January, 1974. Sufficient number of books on different subjects for these two classes have been published and there is no information about short supply of the books. Books according to old syllabuses are prescribed for other clases. The Government are not aware of any inconvenience in getting these books. But the West Bengal Board of Secondary Education has informed that stock of Parijat Reader (Part I) Parijat Reader (Part II) and selections from English Prose published

by the Board has been exhausted and that the work of reprinting these books is in progress. The Board has also informed that the reprinted copies will be available soon

(b) Does not arise.

**মধ্যশিক্ষা পর্ষদের আঞ্চলিক দপ্তর**

*১৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৬।) **শ্রীকাশীনাথ মিশ্র** ঃ শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বোর্ড অব সেকেন্ডারী এডুকেশন পশ্চিমবাংলার স্কুলগুলিকে সুষ্ঠুভাবে পরিচালনার জন্য উত্তরবঙ্গে এবং বর্ধমানে আঞ্চলিক দপ্তর খোলার প্রস্তাব গ্রহণ করিয়াছেন;

(খ) সত্য হইলে,

(১) কোন্ কোন্ জেলা লইয়া উক্ত আঞ্চলিক কার্যালয় গঠিত হইবে;

(২) উক্ত আঞ্চলিক কার্যালয়গুলি কিভাবে ও কি কি কার্য পরিচালনার জন্য গঠিত হইবে; এবং

(৩) উক্ত কার্যালয়গুলি গঠন করার জন্য কত টাকা ব্যয় হইবে?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের পরীক্ষার কাজ সুষ্ঠুভাবে করিবার জন্য পশ্চিমবঙ্গের নিম্নবর্ণিত ৪টি স্থানে আঞ্চলিক পরীক্ষা পরিষদ খোলার সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে—

(১) কলিকাতা।

(২) মেদিনীপুর।

(৩) বর্ধমান।

(৪) উত্তরবঙ্গ।

(খ) আঞ্চলিক পরীক্ষা পরিষদগুলির কার্যক্ষেত্র নিম্নে বর্ণিত হইল।

(১) কলিকাতা—কলিকাতা, ২৪-পরগনা, মুর্শিদাবাদ, নদীয়া, হাওড়া এবং হুগলী জিলার শ্রীরামপুর মহকুমা।

(২) মেদিনীপুর—মেদিনীপুর জিলা।

(৩) বর্ধমান—বর্ধমান, বাঁকুড়া, বীরভূম, পুরুলিয়া এবং হুগলী (শ্রীরামপুর মহকুমা বাদে) জিলা।

(৪) উত্তরবঙ্গ—দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার, পশ্চিম দিনাজপুর এবং মালদহ জিলা

(গ) আঞ্চলিক পরীক্ষা পরিষদগুলি সংগঠন নিম্নরূপ ঃ—

(১) পর্ষদের সভাপতি পদাধিকার বলে।

(২) পর্ষদের সচিব পদাধিকার বলে।

(৩) শিক্ষা অধিকর্তা অথবা তাঁহার মনোনীত অধিকারিক পদাধিকার বলে।

(৪) পর্ষদের দ্বারা নির্বাচিত পর্ষদের ৩ জন সদস্য।

(৫) পর্ষদের সভাপতির দ্বারা মনোনীত ৩ জন শিক্ষাবিদ্।

(৬) রাজ্য সরকারের মনোনীত ৩ জন সভ্য।
আঞ্চলিক পরীক্ষা পরিষদগুলির উপর কি কি কাজের দায়িত্ব দেওয়া হইবে তাহা পর্ষদ স্থির করিবেন।

(৩) আঞ্চলিক পরীক্ষা পরিষদগুলির গৃহ সংস্থানের জন্য এবং আবর্তক ব্যয়ের জন্য পর্ষদের বর্তমান আর্থিক বৎসরের বাজেটে ১৫ লক্ষ টাকা ধরা আছে।

**বর্ধমান বিশ্ববিদ্যালয়ের রেজিস্ট্রার ও কাউনসিল সেক্রেটারীর বিশ্ববিদ্যালয় প্রবেশে বাধা**

*১৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৪।) **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য্য** : শিক্ষাবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের রেজিস্ট্রার এবং পোস্ট গ্রাজুয়েট কাউন্সিলের সেক্রেটারী মহাশয় গত ২৬এ জুলাই, ১৯৭৩ হইতে উক্ত বিশ্ববিদ্যালয়ে প্রবেশ করিতে পারিতেছেন না; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) হ্যাঁ।

(খ) এ বিষয়ে উপাচার্য মহোদয়কে বিভিন্ন ছাত্র ও কর্মচারীসংস্থার সহিত আলাপ-আলোচনা করিয়া ব্যবস্থা অবলম্বন করিতে বলা হইয়াছে।

**সরকারী কলেজে, অধ্যাপকের শূন্যপদ পুরণের ব্যবস্থা**

*১৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৬।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী** : শিক্ষাবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের সরকারী কলেজগুলিতে বর্তমানে কয়টি অধ্যাপকের পদ খালি আছে;

(খ) এই পদগুলি কতদিন যাবত খালি আছে ও খালি থাকার কারণ কি;

(গ) কবে নাগাত এই পদগুলি পুরণ করা হইবে; এবং

(ঘ) সরকারী কলেজগুলিতে উচ্চতর পদে পদোন্নতির সুযোগ শতকরা কয় ভাগ অধ্যাপকের আছে?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :—

(ক) ২৯টি পদ।

(খ) ১৭টি পদ বৎসরকাল যাবৎ এবং ১২টি পদ বৎসরাধিক কাল যাবৎ খালি আছে। পাবলিক সার্ভিস কমিশনের সুপারিশের জন্য অপেক্ষা করা হইতেছে।

(গ) উক্ত কমিশনের সুপারিশ পাওয়া গেলেই শূন্য পদগুলি পূরণ করা হইবে।

(ঘ) উপাধ্যায় (লেকচারার) পদ হইতে সহ-অধ্যাপক পদে শতকরা ৫০ ভাগ এবং সহ-অধ্যাপক পদ হইতে অধ্যাপক পদে শতকরা ৫০ ভাগ সম্প্রতি পদোন্নতির সুযোগ শতকরা ৫০ ভাগ হইতে ৬০ ভাগ করা হইয়াছে।

**Pension for Political Sufferers:**

*188. (Admitted question No *601) **Shri Rajani Kanto Doloi:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) the total number of applications recommended by the State Government for grant of political sufferers' pension up to 31st January 1974;

(b) the total number of applications rejected or not recommended by the State Government as on 31st January 1974; and

(c) the total number of recommendations of the State Government accepted by the Union Government so far?

**Minister-in-Charge of Finance Department:**

(a) 11,313.

(b) (i) Rejected by the State Government—285.

These cases have been rejected for either of the following two reasons viz,

(1) The applicant cannot be treated as a member of the deceased freedom fighter's "family" which means, as defined under Government of India's Scheme, widow, widower, unmarried daughter, father and mother.

(2) The sufferings of the freedom fighter fall short of the standard fixed by Government of India.

The following criteria have been laid down under the Scheme for eligibility for pension

(a) A person who has suffered a minimum imprisonment of six months in the mainland jails before independence. However, ex-INA personnel will be eligible for pension if the imprisonment/detention suffered by them was outside India. Detention under the orders of the competent authority will be considered as imprisonment.

(b) A person who remained underground for more than six months provided he was (i) a proclaimed offender; (ii) one on whom an award for arrest was announced; or (ii) one for whom detention order was issued but not served.

(c) A person interned in his home or externed from his district provided the period of internment/externment was for six months or more.

(d) A person whose property was confiscated or attached and sold due to participation in the freedom struggle.

(e) A person who became permanently incapacitated during firing or lathi charge.

(f) A person who lost his job, civil or military, or means of livelihood for participation in National Movement.

(I) (ii) 6,725 cases are still under consideration of the State Government.

All these cases were placed before the State Advisory Committee under the Chairmanship of Shri A. C. Sen. Retired Judge, Calcutta High Court, for scrutiny and their recommendations. The said Committee after scrutinising the cases kept them pending for want of adequate records regarding the sufferings of the freedom fighters.

(c) 8,322.

### চার-শ্রেণীর জুনিয়ার হাইস্কুলে সর্বনিম্ন শিক্ষক নিয়োগ

*১৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭।) **শ্রীনিতাইপদ সরকার:** শিক্ষাবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চারিশ্রেণীযুক্ত জুনিয়ার হাইস্কুলগুলিতে সর্বনিম্ন ৬ জন শিক্ষক নিয়োগের কোন প্রস্তাব ছিল কিনা; এবং

(খ) থাকিলে, ঐ প্রস্তাবের বাস্তবরূপ কবে নাগাত দেওয়ার সম্ভাবনা আছে?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### বাঁকুড়া জেলা গ্রন্থাগার

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪১।) **শ্রীকাশীনাথ মিশ্র:** শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলা গ্রন্থাগারকে ১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ সালে কত টাকা আর্থিক সাহায্য করা হইয়াছে;

(খ) পুস্তক কেনা বাবত, ও গ্রন্থাগারের উন্নয়নকল্পে উক্ত বৎসরে কোন সাহায্য করা হইয়াছে কিনা;

(গ) বাঁকুড়া জেলা গ্রন্থাগারের অধীনে কতগুলি গ্রাম্য গ্রন্থাগার আছে; এবং

(ঘ) বর্তমানে জেলা গ্রন্থাগারে স্কুল-কলেজের ছাত্র-ছাত্রীদের জন্য কোন বিশেষ ব্যবস্থা আছে কিনা ও এই বাবতে সরকার হইতে কোন আর্থিক সাহায্য দেওয়া হয় কি না?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) বাঁকুড়া জেলা গ্রন্থাগারকে ১৯৭২-৭৩ সালে ২৯,২৮৫.৯৭ টাকা এবং ১৯৭৩-৪৭ সালে (ফেব্রুয়ারী পর্যন্ত) ২৫,৮৭৬০০ টাকা সাহায্য করা হইয়াছে।

(খ) হ্যাঁ।

(গ) গ্রামীণ গ্রন্থাগারগুলি জেলা গ্রন্থাগারের অধীন নয়।

(ঘ) হ্যাঁ, আছে। এই ব্যাপারে আলাদা কোন অনুদান দেওয়া হয় না।

**বর্ধমান রাজ কলেজ, বর্ধমান বিবেকানন্দ কলেজ ও রাণীগঞ্জ ত্রিবেণীদেবী ভালোটিয়া কলেজ**

*১৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৮।) **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য্য**ঃ শিক্ষাবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে বর্ধমান রাজ কলেজ, বর্ধমান বিবেকানন্দ কলেজ এবং রাণীগঞ্জ ত্রিবেণীদেবী ভালোটিয়া কলেজে দীর্ঘদিন যাবত কোন অধ্যক্ষ নাই; এবং

(খ) অবগত থাকিলে,

(১) কোন্ কলেজে কতদিন যাবত অধ্যক্ষ নাই,

(২) না থাকার কারণ কি, ও

(৩) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৫।১০।৭৩ তারিখ হইতে বর্ধমান রাজ কলেজে, ১।১।৭৩ তারিখ হইতে বর্ধমান বিবেকানন্দ মহাবিদ্যালয়ে এবং ১৬।৫।৭২ তারিখ হইতে ত্রিবেণীদেবী ভালোটিয়া কলেজে (রাণীগঞ্জ) অধ্যক্ষের পদ শূন্য আছে।

(২) বর্ধমান রাজ কলেজ হইতে সরকারী সূত্রে অধ্যক্ষের পদ পূরণের জন্য কোন খবর না আসায় এস্থলে সরকার আজ পর্য্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করিতে পারেন নাই।

বাকী দুইটি কলেজের কর্তৃপক্ষ নির্বাচিত প্যানেল হইতে কাহাকেও অধ্যক্ষের পদে নিয়োগ করিতে অনিচ্ছা প্রকাশ করিয়া চলিয়াছেন।

(৩) বর্ধমান রাজ কলেজ হইতে সরকারী সূত্রে খবর পাওয়ার পর স্থায়ী প্যানেল হইতে উক্ত কলেজে অধ্যক্ষ নিয়োগ করিতে বলা হইবে। বাকী দুইটি অধ্যক্ষ কলেজে স্থায়ী প্যানেল হইতেই অধ্যক্ষ নিয়োগের জন্য কলেজ কর্তৃপক্ষকে বলা হইতেছে।

**পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন**

*১৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৭।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী**ঃ শিক্ষাবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন (যাহা বিগত অধিবেশনে এই সভায় গৃহীত হইয়াছে) কবে নাগাত চালু হইবে?

**শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) ইহা বর্তমানে রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় আছে।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

**Kharagpur Municipality**

**86.** (Admitted question No. 656.) **Shri Rajani Kanta Dolol:** Will the Minister-in-charge of the Municipal Services Department be pleased to state—

(a) when the accounts of Kharagpur Municipality were last audited by the Government; and

(b) when the next audit of the said Municipality will take place?

**The Minister of State in-charge of the Municipal Services:** (a) Accounts of the Kharagpur Municipality covering the years 1968-69 to 1970-71 were last auditted in November, 1972.

(b) Audit of the accounts of the said municipality for the years 1967-68 and 1971-72 is scheduled to be taken up by the Examiner of Local Accounts in the early part of April 1974.

**নদিয়া জেলায় সি এম ডি এ-এর কাজের এলাকা**

৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৩।) **শ্রীনরেশচন্দ্র চাকী:** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদিয়া জেলায় সি এম ডি এ-এর কার্যক্ষেত্রের এলাকা কৃষ্ণনগর অবধি সম্প্রসারণ করা হয় নাই; এবং

(খ) সত্য হইলে, (১) ইহার কারণ কি, ও (২) বর্তমানে উক্ত জেলায় কোন্ এলাকা অবধি সি এম ডি এ-এর এলাকা নির্ধারিত আছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ, সত্যি।

(খ) (১) কলিকাতা এবং তৎসংলগ্ন হুগলী নদীর উভয় পার্শ্বের শিল্প অঞ্চল এবং উহার সন্নিহিত এলাকা যাহার অর্থনীতি ও জীবনযাত্রা ঐ শিল্পাঞ্চলের সহিত বিশেষভাবে জড়িত ঐ সমস্ত অঞ্চলকে সি এম ডি এ-এর অন্তর্ভুক্ত করা হইয়াছে। কৃষ্ণনগর ঐ এলাকার সহিত সংলগ্ন নয় বলিয়া উহা সি এম ডি এ-এর এলাকায় অন্তর্ভুক্ত হইতে পারে না।

(২) বর্তমানে নদিয়া জেলার কল্যাণী থানাভুক্ত সমস্ত এলাকা সি এম ডি এ-এর এলাকা হিসাবে নির্ধারিত আছে।

**Rural Water Supply Sources**

**88.** (Admitted question No. 577.) **Shri Rajani Kanta Dolol:** Will the Minister-in-charge of the Health (RWS) Department be pleased to state the total number of rural drinking water supply sources available in the State as recorded on the 1st January of the each year from 1970 to 1974?

**The Minister for Health (Rural Water Supply):**

| Year | | Number of sources available |
|---|---|---|
| 1970 | ... | 1,02,838 |
| 1971 | ... | 1,04,154 |
| 1972 | ... | 1,10,334 |
| 1973 | ... | 1,19,887 |
| 1974 | ... | 1,23,072 |

The total number of drinking water supply sources in rural areas in running condition is about 1,04,542 at present.

**প্রি-মেডিক্যাল এবং ডেন্টাল কোর্সে ভর্তির জন্য ছাত্র-ছাত্রীর সংখ্যা**

৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯০।) **ডাঃ একামুল হক বিশ্বাস**ঃ স্বাস্থ্যবিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালে পশ্চিমবঙ্গে প্রি-মেডিক্যাল এবং ডেন্টাল কোর্সে ভর্তি হবার জন্য কতজন ছাত্র-ছাত্রী এন্ট্রান্স পরীক্ষা দিয়েছিলেন;

(খ) তন্মধ্যে কতজন ছাত্র-ছাত্রী ভর্তি হবার সুযোগ পেয়েছেন;

(গ) কোন্ কোন্ কলেজে কতজন ভর্তি হয়েছেন; এবং

(ঘ) সিডিউল্ড কাস্টস্ ও সিডিউল্ড ট্রাইবস্-এর কতজন ছাত্র-ছাত্রী মেডিক্যাল পড়ার সুযোগ পেলেন?

স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয়ঃ (ক) ১৮,৭৪৯ জন।

(খ) কমপক্ষে ৭৭১ জন।

(গ) ১৯৭৩-৭৪ শিক্ষা বছরের পশ্চিমবঙ্গের বিভিন্ন মেডিক্যাল ও ডেন্টাল কলেজের প্রি-মেডিক্যাল কোর্সে ভর্তি হওয়ার জন্য নির্বাচিত ও মনোনীত প্রার্থীদের সংখ্যা নিম্নরূপঃ—

| | | | জন |
|---|---|---|---|
| (১) মেডিক্যাল কলেজ, কলিকাতা | — | — | ১৫৫ |
| (২) নীলরতন সরকার মেডিক্যাল কলেজ, কলিকাতা | — | — | ১৫০ |
| (৩) আর জি কর মেডিক্যাল কলেজ, কলিকাতা | — | — | ১৫০ |
| (৪) কলিকাতা ন্যাশনাল মেডিক্যাল কলেজ, কলিকাতা | — | — | ১৪৯ |
| (৫) বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ, বাঁকুড়া | — | — | ৫০ |
| (৬) বর্ধমান বিশ্ববিদ্যালয়ের মেডিক্যাল কলেজ, বর্ধমান | — | — | ৫০ |
| (৭) উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের মেডিক্যাল কলেজ | — | — | ৫০ |
| (৮) ডাঃ আর আমেদ ডেন্টাল কলেজ, কলিকাতা | — | — | ৫০ |
| | মোট | — | ৮০৪ |

| | | |
|---|---|---|
| (ঘ) সিডউল্ড কাস্টস্ | — | ১৪৭ |
| সিডিউল্ড ট্রাইবস্ | — | ৮ |
| | | ১৫৫ |

**অণ্ডাল থানার ঘোষপাড়ায় নলকূপ খনন**

৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৭।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্ধমান জেলার অণ্ডাল থানার সিধুলী গ্রামের গ্রামবাসীগণ ঘোষপাড়ায় নলকূপ বা কূপ খননের জন্য প্রয়োজনীয় টাকা জমা ও জায়গা সরকারের কাছে রেজিস্টারি করিয়া দিয়াছেন;

(খ) অবগত থাকিলে,

(১) কোন্ সময় উক্ত টাকা জমা দেওয়া ও জমি রেজিস্টারি করা হইয়াছে; এবং

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) নলকূপ খননের জন্য টাকা জমা দেওয়া হয়েছে কিন্তু জমি রেজিস্টারি করে দেওয়া হয়নি।

(খ) (১) ১৯৬৯ সালের ১লা নভেম্বর তারিখে টাকা জমা দেওয়া হয়েছে।

(২) ঐ নলকূপ সমষ্টি উন্নয়ন প্রকল্পের (গ্রামীণ জলসরবরাহ) অন্তর্ভুক্ত ছিল। কিন্তু ঐ বছরে (১৯৬৯-৭০) উক্ত প্রকল্পের বরাদ্দ থেকে কোন অর্থ মঞ্জুরী না হওয়াতে নলকূপটি বসান যায়নি। তবে স্বাস্থ্য বিভাগের গ্রামীণ জলসরবরাহ প্রকল্পের অধীনে একটি কূপ ঐ গ্রামে এবছরে (১৯৭৩-৭৪) খনন করা হচ্ছে।

**Dishonest traders and hoarders**

**91.** (Admitted question No 565) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) the number of cases in which action has been taken by the State Government against dishonest traders and hoarders during the last four months (October 1973 to January 1974); and

(b) the details of offence and punishment?

**The Minister for State of the Food and Supplies:** (a) 1,883 cases.

(b) The offences committed were violation of orders issued under the Essential Commodities Act, West Bengal Anti-profiteering Act, Defence of India Rules etc., in respect of essential commodities Of 4,883 cases started, 273 cases ended in conviction and 8 in acquittal and 1,160 cases were sub judice, 3,442 cases being under investigation In addition, 340 persons were detained under the MISA for interference with the maintenance of supplies and services essential to the life of the community.

**পশ্চিম দিনাজপুর জেলায় ভেস্টেড্ ট্যাঙ্ক**

৯২। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৯।) **ডঃ রমেন্দ্রনাথ দত্তঃ** মৎস্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় বর্তমানে মোট কয়টি ভেস্টেড ট্যাঙ্ক আছে;

(খ) ইহার মধ্যে ফিসারী ডিপার্টমেন্ট ১৯৭২-৭৩ এবং এপ্রিল, ১৯৭৩ হইতে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত কয়টি পুকুর সংস্কার করিয়াছে এবং ইহার জন্য মোট কত টাকা ব্যয় হইয়াছে;

(গ) এই জেলায় ডিম হইতে মাছের চারা তৈয়ারি (নার্সারি ট্যাঙ্ক) করিবার জন্য কোন ব্যবস্থা করা হইয়াছে কি না; এবং

(ঘ) হইয়া থাকিলে কয়টি পুকুর এইরূপ ব্যবস্থা করা হইয়াছে?

**মৎস বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) ৮,৯০২টি।

(খ) উক্ত সময়ের মধ্যে মৎস্য দপ্তর মোট ৮২,০৭৯ টাকা ব্যয়ে তপনদীঘি এবং কদমদীঘি সংস্কার করিয়াছে।

ইহা ছাড়াও সি. এস. আর. ই. এবং স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম-এর মাধ্যমে কালো-দীঘি, প্রাণ সাগর ও মহীপাল দীঘির সংস্কার করা হইয়াছে এবং কুমারগঞ্জ ব্লকের অধীনে আরও দুইটি ভেস্টেড পুকুরের সংস্কার কাজ মার্চ মাসের মধ্যেই শেষ হইবে বলিয়া আশা করা যায়। এই সমস্ত কাজের জন্য মোট খরচের পরিমাণ হইবে ১,১৪,৩৭০ টাকা।

(গ) হ্যাঁ।

(ঘ) উপরোক্ত তপনদীঘিতে একটি মৎস্য বীজ উৎপাদন কেন্দ্র স্থাপন করা হইয়াছে।

### বাঁকুড়া জেলায় মৎস্য চাষ কেন্দ্র

৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫১১।) **শ্রীকাশীনাথ মিশ্র** ঃ মৎস্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি----

(ক) বর্তমানে বাঁকুড়া জেলায় ব্লকওয়ারী কয়টি করিয়া মৎস্য চাষ কেন্দ্র (ফিস ফার্ম) আছে;

(খ) পশ্চিম বাংলার বিভিন্ন জেলায় ঐরূপ কেন্দ্রের সংখ্যা কত;

(গ) বাঁকুড়া জেলার বিভিন্ন গ্রামে যে সমস্ত বৃহৎ পুষ্করিণী আছে সেইগুলি সংস্কার করিয়া তাহাতে মৎস্য চাষের কোন পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কি না,

(ঘ) করিয়া থাকিলে, উক্ত কাজের জন্য মোট কত টাকা বরাদ্দ আছে; এবং

(ঙ) ১৯৭২ সাল হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ের মধ্যে উক্ত জেলায় ব্লকওয়ারী কত চারাপোনা মৎস্য চাষীদের মধ্যে বিতরণ করা হইয়াছে?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) বর্তমানে বাঁকুড়া জেলায় কোন ব্লকেই মৎস্য চাষ কেন্দ্র নাই।

(খ) বর্তমানে পশ্চিম বাংলার কোন জেলায় ব্লকওয়ারী মৎস্য চাষ কেন্দ্র (ফিস ফার্ম) নাই।

(গ) হ্যাঁ।

(ঘ) ১৯৭৩-৭৪ সালের জন্য বরাদ্দ অর্থের পরিমাণ ১ লক্ষ টাকা।

(ঙ) এই সময়ের মধ্যে নির্বাচিত সমষ্টি উন্নয়ন ব্লকে পুকুর সংস্কার করিয়া নিবিড় মৎস্য চাষ প্রকল্পের অধীনে ৬ লক্ষ ৫৭ হাজার ১২০ চারাপোনা এবং সস্তাদরে চারাপোনা সরবরাহ

প্রকল্পের অধীনে ১ লক্ষ ২৫ হাজার চারাপোনা বাঁকুড়া জেলার বিভিন্ন ব্লকে বিতরণ করা হইয়াছে।

### Dearness Allowance to the State Government employees

**94.** (Admitted question No. 597.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) Whether the recent increase in the D.A. to the State Government employees is also applicable to the Government employees getting consolidated pay; and

(b) whether the salary of the workers employed by the Government on daily wage basis will be increased?

**The Minister for Finance:** (a) Yes

(b) Workers employed on daily wage basis are also entitled to corresponding benefit.

### চাউলকলগুলি হইতে লেভি বাবদ চাউল আদায়

**৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৫।) **শ্রীসুধীরচন্দ্র দাস:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২-৭৩ সালে চাউলকলগুলির নিকট হইতে মোট কত চাউল লেভি বাবত পাওয়া গিয়াছে;

(খ) ঐ চাউলকলগুলির নিকট হইতে উক্ত সময়ে লেভি-ফ্রী চাউল কত পাওয়া গিয়াছিল;

(গ) ১৯৭৩-৭৪ সালে চাউলকলগুলির নিকট হইতে মোট কত চাউল লেভি বাবত আদায়ের লক্ষ্যমাত্রা স্থির করা হইয়াছে;

(ঘ) তন্মধ্যে ১২-২-৭৪ পর্যন্ত কত চাউল পাওয়া গিয়াছে;

(ঙ) ঐ চাউলকলগুলি উক্ত সময় মধ্যে মোট কত ধান্য ক্রয় করিয়াছে; এবং

(চ) ১৯৭২-৭৩ সালে ঐ চাউলকলগুলি কত ধান্য কিনিয়াছিল?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়:** (ক) মোট ৮৩,৬৯৬ মেট্রিক টন।

(খ) মোট ৪৪,৮১২ মেট্রিক টন।

(গ) ৩,৬০,০০০ মেট্রিক টন।

(ঘ) ১-১১-৭৩ হইতে ১২-২-৭৪ পর্যন্ত ২৯,১৯৯ মেট্রিক টন।

(ঙ) মোট ৯৬,১০২ মেট্রিক টন।

(চ) ১-১১-৭২ হইতে ৩১-১০-৭৩ পর্যন্ত ২,৫০,০০০ মেট্রিক টন।

### কাঁথি থানা এলাকায় ক্র্যাস প্রোগ্রাম ও স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম

**৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৭২।) **শ্রীসুধীরচন্দ্র দাস:** কৃষিবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চলতি বছরে (১৯৭৩-৭৪) সালে কাঁথি থানার ১ নং ও ২নং ব্লকে ক্র্যাস প্রোগ্রাম ও স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে কি কি কাজ হইবে; এবং

(খ) ঐ কাজগুলিতে কত টাকা বরাদ্দ করা হইয়াছে?

**কৃষিবিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭৩-৭৪ সালে ক্র্যাস প্রোগ্রামে কাঁথি থানার ১নং ব্লকে জুনপুটে অবস্থিত মৎস্য সংরক্ষণাগারের (ফিস ফার্ম) উন্নয়নের কার্য চলিতেছে। স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে কাঁথি থানার ১নং ব্লকের অন্তর্গত গোপীনাথপুর, হরিপুর, বাদলপুর, ও কেওড়ামাল মৌজায় সরকারে ন্যস্ত খাস পুষ্করিণীগুলির অসম্পূর্ণ সংস্কারসাধন কার্য শেষ করা হইবে। ২নং ব্লকের অন্তর্গত মির্জাপুর, উত্তর কান্দুয়া, কালিকাপুর ও বাসন্তিয়া মৌজায় সরকারে ন্যস্ত খাস পুষ্করিণীগুলির অসম্পূর্ণ সংস্কারসাধনের কার্য শেষ করা হইবে।

(খ) ১৯৭৩-৭৪ সালে ক্র্যাস প্রোগ্রামে জুনপুটে অবস্থিত মৎস্য সংরক্ষণাগারের উন্নয়নের জন্য ১,৮৮,৫০০ টাকা বরাদ্দ করা হইয়াছে। স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে কাঁথি থানার ১নং ও ২নং ব্লকের অন্তর্গত উল্লিখিত মৌজাগুলিতে সরকারে ন্যস্ত খাস পুষ্করিণীগুলির অসম্পূর্ণ সংস্কারসাধন কার্যের জন্য ৮৩,০৯২ টাকা বরাদ্দ করা হইয়াছে।

### বাকুড়া সম্মিলনী মেডিকেল কলেজ ও হাসপাতাল

৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৪।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালে বিভিন্ন শ্রেণীর রোগীদের জন্য দৈনিক গড়ে কি পরিমাণ দুধ, মাছ, মাংস, মাখন, চাল, রুটি, ফল ইত্যাদি দরকার হয়; এবং

(খ) বর্তমানে গড়ে রোগী পিছু দৈনিক ব্যয় কত?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ**

(ক)

| | দ্রব্য | | | | | | দৈনিক বরাদ্দ |
|---|---|---|---|---|---|---|---|
| (১) | দুধ | — | — | — | — | — | ৩৩২ ৩৪ লিটার |
| (২) | মাছ | — | — | — | — | — | ২৯.৫২ কেজি |
| (৩) | মাংস | — | — | — | — | — | ২১.৮৪ ,, |
| (৪) | মাখন | — | — | — | — | — | ·৬৫ ,, |
| (৫) | চাল | — | — | — | — | — | ১৮০.৯১ ,, |
| (৬) | রুটি | — | — | — | — | — | ৫৫ ৪৩ ,, |
| (৭) | ফল— | | | | | | |
| | | কলা | — | — | — | — | ৪০টি |
| | | আম | — | — | — | — | ৩টি |
| | | আপেল | — | — | — | — | ২.২০ কেজি |
| | | কমলা | — | — | — | — | ২০টি |
| | | মোসাম্বি | — | — | — | — | ২টি |
| | | আঙ্গুর | — | — | — | — | ·২১ কেজি |
| (৮) | আটা | — | — | — | — | — | ৩.৪৯ ,, |
| (৯) | ডিম | — | — | — | — | — | ১০৯টি |
| (১০) | ডাল | — | — | — | — | — | ২৫.৪২ কেজি |
| (১১) | তরিতরকারী | — | — | — | — | — | ১২৫.৯১ ,, |

(খ) ২.৫০ টাকা।

**Cultivation for Cryptomaria Japonica, etc., in three different Forest Divisions of North Bengal**

**98.** (Admitted question No. 269.) **Shri Md Safiullah:** Will the Minister in-charge of the Forests Department be pleased to state—

(a) how many acres of land have been brought under cultivation for growing Cryptomaria Japonica in Darjeeling, Kurseong and Kalimpong Forest Divisions,

(b) the area (in acre) of full-grown Cryptomaria Japonica Forest in the above Forest Divisions; and

(c) whether there is any proposal under the consideration of the Government to grow conifer forests in the alpine region of West Bengal?

**The Minister for Forests:** (a) 9,955 acres.

(b) 2,500 acres are of age 25 years and above.

(c) In the sub-alpine region of Darjeeling Forest Division, plantations of conifers are being raised on an experimental scale.

**Cultivation for growing Pinus Patula in Darjeeling, Kurseong and Kalimpong Divisions**

**99.** (Admitted question No 371.) **Shri Md. Safiullah:** Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) how many acres of land have been brought under cultivation for growing pinus patula in Darjeeling, Kurseong and Kalimpong Forest Divisions, and

(b) the result of such cultivation there?

**The Minister for Forests:** (a) 167 acres.

(b) The result is promising in Darjeeling and Kurseong Divisions, and rather uncertain in Kalimpong Division

**বিক্রয় কর**

**১০০।** (অনুমোদিত প্রশ্ন নং ৬২২।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** অর্থবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে ১৯৭৩-৭৪ আর্থিক বৎসরে বিক্রয় করের আদায় বাড়িয়াছে; এবং

(খ) সত্য হইলে, ১৯৭১-৭২, ১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ (জানুয়ারী পর্যন্ত) বিভিন্ন খাতে আনুমানিক (এস্টিমেটেড) এবং প্রকৃত (অ্যাকচুয়াল কলেকশন) বিক্রয় করের পরিমাণ কত?

**অর্থবিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯৭১-৭২ সালের আর্থিক বৎসরে বঙ্গীয় রাজস্ব (বিক্রয় কর) আইন, ১৯৪১, পশ্চিমবঙ্গীয় বিক্রয় কর আইন, ১৯৫৪, বঙ্গীয় মোটর স্পিরিট বিক্রয় কর আইন, ১৯৪১ এবং কেন্দ্রীয় বিক্রয় কর আইন, ১৯৫৬; আইনগুলির দ্বারা বিক্রয় কর আদায়ের মোট আনুমানিক (বাজেট এস্টিমেট) পরিমাণ ধরা হইয়াছিল ৭৪ কোটি ১১ লক্ষ টাকা এবং মোট প্রকৃত (অ্যাকচুয়াল্স) আদায় হইয়াছিল ৭৪ কোটি ৩২ লক্ষ টাকা।

উপরে বর্ণিত বিক্রয়কর আইনগুলির দ্বারা ১৯৭২-৭৩ সালের আর্থিক বৎসরে বিক্রয়কর আদায়ের মোট আনুমানিক (বাজেট এস্টিমেট) পরিমাণ ধরা হইয়াছিল ৭৯ কোটি ৯৯ লক্ষ টাকা এবং মোট প্রকৃত (অ্যাকচুয়াল্স) আদায় হইয়াছিল ৯৯ কোটি ৫৪ লক্ষ।

উপরে বর্ণিত বিক্রয়কর আইনগুলির দ্বারা ১৯৭৩-৭৪ সালের আর্থিক বৎসরে বিক্রয়কর আদায়ের মোট আনুমানিক (বাজেট এস্টিমেট) পরিমাণ ধরা হইয়াছিল ৯২ কোটি ৮০ লক্ষ টাকা। উক্ত আর্থিক বৎসরের জানুয়ারী পর্যন্ত অসমন্বিত (আন্‌রিকন্‌সাইল্ড) আনুমানিক (অ্যাপ্রকসিমেট) বিক্রয়কর আদায়ের পরিমাণ দাঁড়াইয়াছে ৮৩ কোটি ৫৪ লক্ষ টাকা, আর ১৯৭২-৭৩ সালের জানুয়ারী পর্যন্ত বিক্রয়কর বাবত মোট আদায় ৭৫ কোটি টাকা। সুতরাং বর্তমান আর্থিক বৎসরে জানুয়ারী মাস পর্যন্ত মোট বিক্রয়কর আদায় ১৯৭২-৭৩ সনের ঐ সময় পর্যন্ত আদায়ের তুলনায় ৮ কোটি ৫৪ লক্ষ টাকা বেশী।

**Recommendation for the grant of Political Sufferers' pension to members of the present W.B.L.A.**

**101.** (Admitted question No. 692.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government has recommended to the Government of India any case of any member of the present West Bengal Legislative Assembly for the grant of Political Sufferers' pension, and

(b) if so, the names of such member(s)?

**The Minister for Finance:** (a) Yes.

(b) The names of the members as far as can be traced out are given below:—

1. Shri K. C. Bhattacharjee.
2. Shri A. K. Ganguly.
3. Shri K. Halder.
4. Shri S. Lahiri.
5. Shri B. Mukherjee.

**Closed Tea Gardens in Duars, Terai and Darjeeling**

**102.** (Admitted question No. 925.) **Shri A. H. Besterwitch:** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the measures the Government is going to take in the matter of the closed Tea Gardens in Duars, Terai and Darjeeling; and

(b) whether the Government has any proposal to nationalise these Tea Gardens?

**The Minister for Labour:** (a) As legislative powers in regard to the Tea Industry vest in the Government of India, the State Government took up the matter with that Government in 1972. The Government of India is still to promulgate a law for the takeover of tea gardens.

(b) In view of the facts stated in part (a) of the answer, the question does not arise.

**নলকূপ**

১০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭৭৫।) **শ্রীমহম্মদ দেদার বক্স :** স্বাস্থ্য (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ (জানুয়ারি পর্যন্ত) আর্থিক বছরে পশ্চিমবাংলায় পানীয় জল সরবরাহের জন্য মোট কয়টি নূতন নলকূপ মঞ্জুর ও বসান হয়েছে;

(খ) তন্মধ্যে মুর্শিদাবাদ জেলার কোন্ কোন্ ব্লককে কয়টি;

(গ) সরকার কি অবগত আছেন যে, ভগবানগোলা ২নং ব্লককে এখনও কোন টিউবওয়েল বসান হয় নি; এবং

(ঘ) অবগত থাকলে, না বসানর কারণ কি?

**স্বাস্থ্য (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রীমহাশয়** : (ক) ১৯৭৩-৭৪ সালে মোট ১০,১৩৭টি নলকূপ ও কূপের খনন ও পুনর্খনন মঞ্জুর করা হয়েছে।

জানুয়ারী ১৯৭৪ পর্যন্ত মোট ৫,০৯৩টি নলকূপ ও কূপের কাজ সম্পূর্ণ হয়েছে, তন্মধ্যে ২,৬৬২টি নলকূপ নূতন খনন করা হয়েছে।

(খ) একটি বিবরণী এই সঙ্গে নিম্নে দেওয়া হ'ল।

(গ) ও (ঘ) হ্যাঁ। এই সম্পর্কে জেলাশাসকের নিকট থেকে তথ্যাদি সংগ্রহ করা হচ্ছে

*Statement referred to in reply to clause* (Kha) *of unstarred question No. 103.*

বিবরণী

মুর্শিদাবাদ জেলার ১৯৭৩-৭৪ সালের গৃহীত পল্লী জলসরবরাহ প্রকল্পের অন্তর্ভুক্ত নলকূপ খনন ও পুনর্খননের কাজের হিসাব

| ব্লকের নাম | | | নলকূপ খনন | নলকূপ পুনর্খনন | মোট |
|---|---|---|---|---|---|
| ১। জলঙ্গী -- | -- | -- | ৩ | ৫০ | ৫৩ |
| ২। বহরমপুর | -- | -- | ৪ | ৩৮ | ৪২ |
| ৩। মুর্শিদাবাদ-জিয়াগঞ্জ -- | -- | -- | -- | ৫০ | ৫০ |
| ৪। নবগ্রাম -- | -- | -- | -- | ৩০ | ৩০ |
| ৫। কান্দি -- | -- | -- | -- | -- | -- |
| ৬। ভগবানগোলা-১ | -- | -- | -- | -- | -- |
| ৭। ভগবানগোলা-২ | -- | -- | -- | -- | -- |
| ৮। লালগোলা-- | -- | -- | ২৬ | ১৪ | ৪০ |
| ৯। সাগরদীঘি | -- | -- | ২০ | ২২ | ৪২ |
| ১০। ফরাক্কা | -- | -- | -- | -- | -- |
| ১১। সমশেরগঞ্জ | -- | -- | -- | ৪ | ৪ |
| ১২। রঘুনাথগঞ্জ-১ | -- | -- | ৩ | ১১ | ১৪ |
| ১৩। রঘুনাথগঞ্জ-২ | -- | -- | -- | ৭ | ৭ |
| ১৪। ভরতপুর-১ | -- | -- | -- | -- | -- |
| ১৫। ভরতপুর-২ | -- | -- | -- | ২ | ২ |
| ১৬। বারওয়ান | -- | -- | ২ | -- | ২ |
| ১৭। বেলডাঙ্গা-১ | -- | -- | ৩ | ১০১ | ১০৪ |
| ১৮। বেলডাঙ্গা-২ | -- | -- | -- | -- | -- |
| ১৯। খারগ্রাম -- | -- | -- | -- | -- | -- |
| ২০। নন্দা -- | -- | -- | -- | -- | -- |
| ২১। সুতী-১ -- | -- | -- | -- | -- | -- |
| ২২। সুতী-২ -- | -- | -- | -- | -- | -- |
| ২৩। হরিহরপাড়া | -- | -- | ৩৫ | ২৯ | ৬৪ |
| ২৪। ডোমকল -- | -- | -- | ৫ | ৯ | ১৪ |
| ২৫। রাণীনগর-১ | -- | -- | -- | -- | -- |
| ২৬। রাণীনগর-২ | -- | -- | -- | -- | -- |
| | | | ১০১ | ৩৬৭ | ৪৬৮ |

**বাঁকুড়া জেলায় পানীয় জলের জন্য কুয়া ও টিউবওয়েল**

৯০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৭।) **শ্রীকাশীনাথ মিশ্র** : (ক) স্বাস্থ্য (গ্রামীণ পানীয় জল সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ সালে বাঁকুড়া জেলাতে ব্লকওয়ারী কয়টি পানীয় জলের জন্য কুয়া ও টিউবওয়েল নূতনভাবে বসানর ব্যবস্থা করা হয়েছে;

(খ) বর্তমানে ব্লকওয়ারী অকেজো টিউবওয়েল এবং কুয়ার সংখ্যা কত; এবং

(গ) এইগুলি কতদিনের মধ্যে মেরামত করা হইবে?

**স্বাস্থ্য (গ্রামীণ পানীয় জল সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয়** : (ক) ১৯৭৩-৭৪ সালে বাঁকুড়া জেলায় পল্লী জল সরবরাহ প্রকল্পের অধীনে প্রতি ব্লকে ৩১টি করে মোট ৬৮২টি নলকূপ ও কূপ খননের ও নলকূপ পুনর্খননের ব্যবস্থা করা হয়েছে। এই কাজের মধ্যে কোন্ ব্লকে কয়টি নূতন কূপ বা নলকূপ খনন ও নলকূপ পুনখনন করা হবে সে বিষয়ে সিদ্ধান্ত নেবার দায়িত্ব সংশ্লিষ্ট ব্লক লেভেল ওয়াটার সাপ্লাই কমিটিগুলির।

(খ) ও (গ) এ বিষয়ে প্রয়োজনীয় তথ্যাদি বাঁকুড়া জেলাশাসকের নিকট থেকে সংগ্রহ করা হচ্ছে।

**বনগ্রাম থানা অঞ্চলে সার সরবরাহ**

৯০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭৭৩।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলী** : কৃষিবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালে বনগ্রাম থানায় উচ্চ ফলনশীল ধান ও গমের চাষের জন্য কি কি ও কি পরিমাণ সার সরবরাহ করা হইয়াছিল;

(খ) এই সার কোন্ কোন্ অঞ্চলে কি পরিমাণ বিতরণ করা হইয়াছে; এবং

(গ) কি পদ্ধতিতে উক্ত সার বিতরণ করা হইয়াছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়** : (ক) ও (খ) ১৯৭৩-৭৪ সালে বনগ্রাম থানায় উচ্চ ফলনশীল ধান ও গমের চাষের জন্য অঞ্চলওয়ারী বিতরিত সারের পরিমাণের একটি বিবরণ বিধান-সভার টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) উক্ত সার বিভিন্ন বন্টনকারী মারফত বি ডি ও-র পারমিট সাপেক্ষে জেলাশাসকের তত্ত্বাবধানে বন্টন করা হইয়াছে।

**দুর্গাপুর প্রজেক্টে কারবলিক এসিড ও আলকাতরার উৎপাদন**

৯০৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩০।) **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য** এবং **শ্রীঅশ্বিনী রায়** : সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দুর্গাপুর প্রোজেক্টে কারবলিক এসিড ও আলকাতরা (কোল টার) তৈরি হয়; এবং

(খ) সত্য হইলে, ১৯৭১-৭২, ১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ (১৯৭৪ সালের জানুয়ারী পর্যন্ত) প্রতি মাসে প্রতিটি দ্রব্যের (১) গড় উৎপাদন, (২) পাইকারী ও খুচরা বিক্রয়ের পরিমাণ, (৩) পাইকারী ও খুচরা বিক্রয় দর, (৪) বাজার দর এবং (৫) বিক্রয়ের মাধ্যম ও পদ্ধতি?

**সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কারবলিক এসিড উৎপন্ন হয় না। কোল টার (আলকাতরা) উৎপন্ন হয়।

(খ) (১) আলকাতরার গড় উৎপাদনঃ

| সাল | | | | | | মাসিক গড় উৎপাদন |
|---|---|---|---|---|---|---|
| | | | | | | মেট্রিক টন |
| ১৯৭১-৭২ | -- | -- | -- | -- | -- | ১,৯০৭.৬৬ |
| ১৯৭২-৭৩ | -- | -- | -- | -- | -- | ১,৪৬৮.৯৭ |
| ১৯৭৩-৭৪ (জানুয়ারী পর্যন্ত)। -- | | -- | -- | -- | | ১,৯৮২.৪০ |

(২) তথাকথিত পাইকারী বা খুচরা বিক্রয়ের ব্যবস্থা নাই। অনুমোদিত ক্রেতাদের নিকট সরাসরি সরবরাহ করা হয়। মাসিক বিক্রয়ের পরিমাণ বলা সম্ভব হবে। বাৎসরিক বিক্রয়ের পরিমাণ নীচে দেওয়া হইলঃ

| সাল | | | | | | মোট বিক্রয়ের পরিমাণ |
|---|---|---|---|---|---|---|
| | | | | | | মেট্রিক টন |
| ১৯৭১-৭২ | -- | -- | -- | -- | -- | ৪,২৬৪.০০ |
| ১৯৭২-৭৩ | -- | -- | -- | -- | -- | ৮৪৪.১০ |
| ১৯৭৩-৭৪ (জানুয়ারী পর্যন্ত) -- | | -- | -- | -- | | ২,৩৬৫.৬২ |

(৩) তথাকথিত পাইকারী বা খুচরা বিক্রয়ের ব্যবস্থা না থাকার দরুন, আলাদা আলাদা পাইকারী ও খুচরা দরের প্রশ্ন উঠে না।

আলকাতরার বর্তমান বিক্রয় মূল্য ৫১১ টাকা প্রতি মেট্রিক টন।

(৪) খবরের কাগজে বিজ্ঞপ্তির উত্তরে প্রাপ্ত দরের ভিত্তিতে ডিরেক্টরস এক্সিকিউটিভ বোর্ডের অনুমোদন সাপেক্ষে বিক্রয়মূল্য স্থির করা হয়। কোন কোন ক্ষেত্রে অন্যান্য প্রধান প্রধান আলকাতরা উৎপাদনকারীদের স্থিরীকৃত দরের সাথে সামঞ্জস্য রেখেও দর স্থির করা হয়।

(৫) ডিরেক্টরস এক্সিকিউটিভ বোর্ডের অনুমোদন সাপেক্ষে ক্রেতাদের নিকট সরাসরি সরবরাহের ব্যবস্থা অনুসৃত হয়। অগ্রিম মূল্যের ভিত্তিতে আলকাতরা বিক্রি করা হয়।

**হরিণঘাটা ডেয়ারী ফার্ম**

১০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৩।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** পশুপালন ও পশুচিকিৎসা (দোহ উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) হরিণঘাটা ডেয়ারী ফার্মে বর্তমানে কয়টি (১) গরু, (২) মহিষ এবং (৩) ষাঁড় আছে;

(খ) বর্তমানে উক্ত ডেয়ারী হইতে প্রত্যহ কত লিটার দুগ্ধ বৃহত্তর কলকাতায় সরবরাহের জন্য পাঠান হয়;

(গ) ১৯৭২ ও ১৯৭৩ সালে উক্ত ডেয়ারী ফার্মের আয় ও ব্যয়ের হিসাব; এবং

(ঘ) হরিণঘাটা ডেয়ারী ফার্মের উন্নতিকল্পে সরকার বর্তমানে কি কি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন?

**পশুপালন ও পশুচিকিৎসা (দোহ উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) হরিণঘাটা ডেয়ারী ফার্মে বর্তমানে--

(১) গরু--৫,২৫৯টি

(২) মহিষ--৩২টি

(৩) ষাঁড়--১৫৫টি

(৪) বক্না--৫,১১৩টি

আছে।

(খ) উক্ত ডেয়ারী ফার্ম হইতে বর্তমানে প্রত্যহ ১৩,৬৪৫ লিটার দুগ্ধ বৃহত্তর কলকাতায় সরবরাহের জন্য পাঠান হয়।

(গ) ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালের আয় ও ব্যয়ের হিসাব নিম্নে প্রদত্ত হইল--

| বৎসর | | | | আয় | ব্যয় |
|---|---|---|---|---|---|
| | | | | টাকা | টাকা |
| ১৯৭১-৭২ | -- | -- | -- | ১,১৬,৯৮,৩৩৫ | ১,৯৯,৩৭,৭৭৬ |
| ১৯৭২-৭৩ | -- | -- | -- | ১,০৩,১১,৪০২ | ২,১১,৯৯,৭৭৫ |

(ঘ) অধিক পরিমাণে সবুজ ঘাস উৎপাদন, গরুর উপযুক্ত তত্ত্বাবধান পশুচিকিৎসা ব্যবস্থার বিজ্ঞানসম্মত পুনর্গঠন ও প্রশাসনিক সংস্কার করিয়া সরকার হরিণঘাটা ফার্মের উন্নতিসাধনে সচেষ্ট। প্রয়োজনবোধে অধিক সংখ্যায় নলকূপ খনন, ট্রাক্টর ও অন্যান্য সরঞ্জাম ক্রয় ইত্যাদি বাবত ১৯৭৪-৭৫ সালের জন্য ৪ লক্ষ টাকা ব্যয়ের পরিকল্পনা আছে। পশুপালন ও পশুচিকিৎসা (দোহ উন্নয়ন বাদে) বিভাগের মন্ত্রিমহোদয় কর্তৃক অনুমোদিত হইয়াছে।

**বনগ্রাম মহকুমা জেলে আবদ্ধ বন্দীদের সংখ্যা**

১০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭৭০।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলী** ঃ স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বনগ্রাম মহকুমা জেলে ১৯৭৩-৭৪ সালে (জানুয়ারী পর্যন্ত) প্রতি মাসে গড়ে কতজন বন্দী আবদ্ধ ছিলেন;

(খ) এই সকল বন্দীদের জন্য জেলে--

(১) শিক্ষা এবং সংস্কৃতির, ও

(২) ইন-ডোর খেলাধূলার কোন ব্যবস্থা আছে কিনা; এবং

(গ) না থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক)

| | | |
|---|---|---|
| জানুয়ারী ১৯৭৩ | — | ১৮৬ |
| ফেব্রুয়ারী ১৯৭৩ | — | ২৮৭ |
| মার্চ ১৯৭৩ | — | ২৬৩ |
| এপ্রিল ১৯৭৩ | — | ২১৮ |
| মে ১৯৭৩ | — | ১৭৩ |
| জুন ১৯৭৩ | — | ১৮৯ |
| জুলাই ১৯৭৩ | — | ২০৯ |
| অগাস্ট ১৯৭৩ | — | ২১৮ |
| সেপ্টেম্বর ১৯৭৩ | — | ২৯১ |

| | | |
|---|---|---|
| অক্টোবর ১৯৭৩ | -- | ২৯২ |
| নভেম্বর ১৯৭৩ | -- | ২৭৯ |
| ডিসেম্বর ১৯৭৩ | -- | ২৬৭ |
| জানুয়ারী ১৯৭৪ | -- | ২৪২ |

(খ) সাক্ষর কয়েদীদের প্রাথমিক শিক্ষাদানের জন্য ক্ষুদ্র আকারে সাব-জেলে ব্যবস্থা আছে মধ্যে মধ্যে বন্দীদের চলচ্চিত্র দেখানো হয়ে থাকে। ইন-ডোর খেলাধূলার ব্যাপারে কয়েদীদের লুডো, তাস ইত্যাদি দেওয়া হয়ে থাকে।

(গ) এই প্রশ্ন উঠে না।

**রবি মরশুমে বরো ও অন্যান্য জাতের ধান চাষ**

১০৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৭২।) **শ্রীনিতাইপদ সরকার**ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, সরকার রবি মরশুমে পর্য্যাপ্ত পরিমাণে বরো ও অন্যান্য জাতের ধান চাষের পরিকল্পনা গ্রহণ করিয়াছিলেন;

(খ) সত্য হইলে, জেলাভিত্তিক মোট কত একর জমিতে গম, বরো ধান ও অন্যান্য ধান চাষের পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছিলেন;

(গ) সরকার কি অবগত আছেন যে, উচ্চফলনশীল বীজ ও রাসায়নিক সার সরবরাহের অভাবে গম ও ধান চাষের বিশেষ ক্ষতি হইয়াছে; এবং

(ঘ) অবগত থাকিলে, বীজ ও সারের সরবরাহ ঘাটতি হওয়ার কারণ কি?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়**ঃ (ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) রবি মরশুমে বরো ধান ছাড়া অন্য জাতের ধান হয় না। সুতরাং ১৯৭৩-৭৪ সালের রবি মরশুমে জেলাভিত্তিক বরো ধান ও গম চাষের পরিমাণ নিম্নে দেওয়া হইল ঃ--

| জেলার নাম | | | | বরো ধান | গম |
|---|---|---|---|---|---|
| | | | | একর | একর |
| (১) ২৪-পরগণা (উঃ) | -- | -- | -- | ৫০,০০০ | ২৮,৩০০ |
| (২) ২৪-পরগণা (দঃ) | -- | -- | -- | ২০,০০০ | ৩,০০০ |
| (৩) নদীয়া | -- | -- | -- | ২৫,০০০ | ৫৯,৮০০ |
| (৪) মুর্শিদাবাদ | -- | -- | -- | ৫০,০০০ | ১৮৬,৮০০ |
| (৫) বর্দ্ধমান | -- | -- | -- | ২০০,০০০ | ৬৫,০০০ |
| (৬) বীরভূম | -- | -- | -- | ৪০,০০০ | ১২২,০০০ |
| (৭) বাঁকুড়া | -- | -- | -- | ১২,০০০ | ৫৯,৫০০ |
| (৮) মেদিনীপুর (পূঃ) | -- | -- | -- | ১৪০,০০০ | ১২,৬০০ |
| (৯) মেদিনীপুর (পঃ) | -- | -- | -- | ৯০,০০০ | ২৫,৫০০ |
| (১০) হুগলী | -- | -- | -- | ১৭৫,০০০ | ৩৪,৭০০ |
| (১১) হাওড়া | -- | -- | -- | ৪০,০০০ | ৬,০০০ |
| (১২) জলপাইগুড়ি | -- | -- | -- | ১,৫০০ | ৭,৮০০ |
| (১৩) দার্জিলিং | -- | -- | -- | ১,০০০ | ১,৩০০ |
| (১৪) মালদহ | -- | -- | -- | ৭০,০০০ | ৮৭,৭০০ |
| (১৫) পশ্চিমদিনাজপুর | -- | -- | -- | ৩০,০০০ | ৬৭,৩০০ |
| (১৬) কোচবিহার | -- | -- | -- | ১,৫০০ | ১৫,০০০ |
| (১৭) পুরুলিয়া | -- | -- | -- | ৫,০০০ | ২২,০০০ |
| | | মোট | -- | ৯৫১,০০০ | ৭৯৬,৩০০ |

মোট ১২ লক্ষ একর জমিতে গম চাষ হইবে আশা করা গিয়াছিল। কিন্তু প্রধানতঃ সার ও বীজের অভাবে শেষ পর্যন্ত ৭,৯৬,৩০০ একর জমিতে গম চাষ হইয়াছে।

(গ) হ্যাঁ, সরকার ইহা অবগত আছেন।

(ঘ) (১) **গম বীজ ঘাটতির কারণ**ঃ সাধারণতঃ চাষীরা প্রতি বৎসর তাঁহাদের নিজস্ব উৎপাদনের শতকরা ৮০ ভাগ গম বীজের জন্য সঞ্চয় করিয়া রাখেন। কিন্তু এই বৎসর চাষীরা তাঁহাদের ফসলের অধিকাংশই খাদ্য হিসাবে ব্যবহার করিয়াছিলেন। ইহা ছাড়া, ঘাটতি পূরণের জন্য ১২,০০০ মেট্রিক টন গম বীজ রাজ্যের বাহির হইতে আমদানী করিবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা সরকার করিয়াছিলেন; কিন্তু আন্তঃরাজ্য বীজ সরবরাহের উপর ভারত সরকার কর্তৃক নিয়োজিত নিষেধাজ্ঞার জন্য মাত্র ৮,১০০ মেট্রিক টন বীজ অন্যান্য রাজ্য হইতে আমদানী করা সম্ভব হইয়াছিল।

(২) **সার সরবরাহের ঘাটতির কারণ**ঃ বিভিন্ন রাজ্যকে সারের বরাদ্দ ভারত সরকার করিয়া থাকেন। যদিও এই বৎসর পশ্চিমবঙ্গের সারের প্রয়োজন মাত্রা সম্পূর্ণরূপেই ভারত সরকারকে জানান হইয়াছিল, তথাপি ভারত সরকার এই রাজ্যে সারের প্রয়োজনমত সরবরাহ করিতে পারেন নাই। গত বৎসর রবি চাষের জন্য রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের নিকট ২,৯৩,০০০ টন নাইট্রোজেনাস সারের বরাদ্দ পেশ করিয়াছিলেন। বিদেশ হইতে সার আমদানীর অভাব থাকায় ও বিভিন্ন কাঁচা মাল, বিদ্যুৎ ঘাটতি প্রভৃতি কারণে দেশজ সার প্রস্তুতকারকগণ চাহিদা অনুযায়ী সার প্রস্তুত না করিতে পারার পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার মাত্র ৪৪,৮০০ টন সার সরবরাহের আশ্বাস দেন। কিন্তু প্রকৃতপক্ষে মাত্র ২৭,০০০ টন নাইট্রোজেনাস সার পাওয়া গিয়াছে।

## পৌর নির্বাচনের কর্মসূচী

৯৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৭০৮।) **শ্রীঅশ্বিনী রায়**ঃ পৌরকার্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে ১৯৭৪ সালে পৌর নির্বাচনের কোনও কর্মসূচী আছে কি; এবং

(খ) "ক"-এর উত্তর "হ্যাঁ" হইলে, জেলাভিত্তিক কোন্ কোন্ পৌরসভার নির্বাচন হইবে ও প্রতিটি নির্বাচনের সম্ভাব্য সময়কাল?

**পৌরকার্য বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রিমহাশয়**ঃ (ক) হ্যাঁ।

(খ) ১৯৭৪ সালে যে সমস্ত পৌরসভার নির্বাচন হইবে তাহাদের জেলাভিত্তিক নাম যথাক্রমে—

১। বর্ধমান — — — — (১) কাটোয়া পৌরসভা
(২) দাইহাট পৌরসভা
(৩) রাণীগঞ্জ পৌরসভা
(৪) আসানসোল পৌরসভা

২। বীরভূম — — — — (১) সিউড়ী পৌরসভা
(২) রামপুরহাট পৌরসভা
(৩) বোলপুর পৌরসভা

৩। বাঁকুড়া — — — — (১) বিষ্ণুপুর পৌরসভা
(২) সোনামুখী পৌরসভা

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৮। মেদিনীপুর | | — | — | — | (১) মেদিনীপুর পৌরসভা<br>(২) ঘাঁটাল পৌরসভা<br>(৩) চন্দ্রকোনা পৌরসভা<br>(৪) রামজীবনপুর পৌরসভা<br>(৫) ক্ষীরপাই পৌরসভা<br>(৬) খড়ার পৌরসভা<br>(৭) কাঁথি পৌরসভা |
| ৫। হুগলী | — | — | — | — | (১) হুগলী-চুঁচুড়া পৌরসভা<br>(২) বাঁশবেড়িয়া পৌরসভা<br>(৩) শ্রীরামপুর পৌরসভা<br>(৪) বৈদ্যবাটী পৌরসভা<br>(৫) চাঁপদানী পৌরসভা<br>(৬) ভদ্রেশ্বর পৌরসভা<br>(৭) রিষড়া পৌরসভা<br>(৮) কোন্নগর পৌরসভা<br>(৯) উত্তরপাড়া-কোতরং পৌরসভা<br>(১০) চন্দননগর পৌরসভা<br>(১১) আরামবাগ পৌরসভা |
| ৬ ২৪-পরগনা | | — | — | — | (১) নিউব্যারাকপুর পৌরসভা<br>(২) কাঁচড়াপাড়া পৌরসভা<br>(৩) হালিসহর পৌরসভা<br>(৪) নৈহাটি পৌরসভা<br>(৫) ভাটপাড়া পৌরসভা<br>(৬) গাড়ুলিয়া পৌরসভা<br>(৭) নর্থ ব্যারাকপুর পৌরসভা<br>(৮) ব্যারাকপুর পৌরসভা<br>(৯) টিটাগড় পৌরসভা<br>(১০) খড়দহ পৌরসভা<br>(১১) পানিহাটি পৌরসভা<br>(১২) কামারহাটি পৌরসভা<br>(১৩) বরানগর পৌরসভা<br>(১৪) দমদম পৌরসভা<br>(১৫) নর্থ দমদম পৌরসভা<br>(১৬) সাউথ দমদম পৌরসভা<br>(১৭) বনগাঁ পৌরসভা<br>(১৮) বজ বজ পৌরসভা<br>(১৯) বারুইপুর পৌরসভা<br>(২০) বারাসত পৌরসভা<br>(২১) অশোকনগর-কল্যাণগড় পৌরসভা<br>(২২) গোবরডাঙ্গা পৌরসভা<br>(২৩) বাদুড়িয়া পৌরসভা<br>(২৪) বসিরহাট পৌরসভা |
| ৭। নদীয়া | — | — | — | — | (১) কৃষ্ণনগর পৌরসভা<br>(২) নবদ্বীপ পৌরসভা<br>(৩) শান্তিপুর রসভা |

| | | | | |
|---|---|---|---|---|
| ৮। মুর্শিদাবাদ — | — | — | — | (১) মুর্শিদাবাদ পৌরসভা<br>(২) জিয়াগঞ্জ-আজিমগঞ্জ পৌরসভা<br>(৩) কান্দি পৌরসভা<br>(৪) জংগীপুর পৌরসভা<br>(৫) ধুলিয়ান পৌরসভা |
| ৯। জলপাইগুড়ি | -- | -- | -- | (১) জলপাইগুড়ি পৌরসভা<br>(২) আলিপুরদুয়ার পৌরসভা |
| ১০। মালদহ -- | -- | -- | -- | (১) ইংলিশবাজার পৌরসভা<br>(২) ওল্ড মালদহ পৌরসভা |
| ১১। দার্জিলিং -- | -- | -- | -- | (১) দার্জিলিং পৌরসভা<br>(২) কার্সিয়াং পৌরসভা<br>(৩) কালিমপঙ্ পৌরসভা |
| ১২। পশ্চিমদিনাজপুর | -- | -- | — | (১) বালুরঘাট পৌরসভা<br>(২) রায়গঞ্জ পৌরসভা |
| ১৩। কুচবিহার | -- | -- | -- | (১) কুচবিহার পৌরসভা |
| ১৪। পুরুলিয়া -- | -- | -- | -- | (১) পুরুলিয়া পৌরসভা<br>(২) রঘুনাথপুর পৌরসভা |

উক্ত পৌরসভাগুলির প্রত্যেকটির নির্বাচন আগামী ৩০শে জুন (১৯৭৪) অনুষ্ঠিত হইবে বলিয়া ধার্য করা হইয়াছে।

## Calling attention to matters of Urgent Public Importance

**Mr Speaker :** I have received 31 notices of calling attention on the following subjects, namely—

(1) Murder of Anchal Prodhan and reign of terror in South 24-Parganas, from Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(2) Cease-work by College and University teachers, from Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(3) Destruction of several houses in Murshidabad by fire, from Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(4) Reported scandal relating to iron posts belonging to CMDA, from Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(5) Sudden closure of Dum Dum Employment Exchange, from Shri Asamanja De.

(6) Private bus strike on 15-3-74, from Shri Asamanja De.

(7) Rise in prices of rice and wheat in Nadia, from Shri Asamanja De

(8) Sudden load shedding in Calcutta on 12-3-74, from Shri Md. Safiullah and Shri Basudeb Hazra.

(9) Defective cordoning system leading to rice smuggling and clashes with police force, from Shri Bhawani Prosad Sinha Roy and Shri Md. Safiullah.

(10) Death of five persons in reported clash with dacoits in Purulia on 26-2-74, from Shri Rup Singh Majhi Shri Nitai Deshmukh, Shri kinkar Hembram and Shri Sital Hembram.

(11) Notice of closure of buffer stock godowns by F. C. I. from Shri George Albert Wilson-Deroze.

(12) Strike and closure in the office of the West Bengal Board of Secondary Education. from Shri Naresh Chandra Chaki.

(13) Death of a police officer and others in an exchange of fire between police and extremists at Bhadreswar, from Naresh Chandra Chaki, Shri Ganesh Hatui, Shri Abdul Bari Biswas, Shri Ramendra Nath Dutt and Shri Madhusudan Roy.

(14) Reported threatened private bus strike from 26-3-74, from Shri Aswini Roy, Shri Niranjan Dihidar and Shri Harasankar Bhattacharya.

(15) Reported rigid attitude of the technocrats, from Shri Abdul Bari Biswas and Shri Ramendra Nath Dutt.

(16) Reported news regarding haphazard tubewell sinking, from Shri Abdul Bari Biswas.

(17) Reported train robbery on 7-3-74 at Sonarpur Railway Station, from Shri Abdul Bari Biswas.

(18) Reported arrest of General Secretary, Samserganj Block Congress Committee and 14 others on 16-3-74 on bribery charge, from Shri Abdul Bari Biswas

(19) Difficulties of public due to non-supply of drinking water, from Shri Abdul Bari Biswas.

(20) Sanction of rural industry in Murshidabad in the 5th Plan by the Central Government, from Shri Abdul Bari Biswas.

(21) High rise in prices of essential commodities, from Shri Abdul Bari Biswas

(22) Food policy of State Government from Shri Abdul Bari Biswas and Dr. Ramendra Nath Dutt ;

(23) Stopping of overtime system in the interest of the unemployed from Sarbasree Kashi Nath Misra, Gautam Chakravarty, Balai Lal Sheth, Debabrata Chatterjee and Asamanja De

(24) Mismanagement in the ensuing Higher Secondary Examination from Sarbasree Kashinath Misra, Gautam Chaktavartty, Balai Lal Sheth, Debabrata Chatterjee and Asamanja De ;

(25) Theft in Bankura Sammilani Medical College from Sarbasree Monoranjan Pramanik, Balai Lal Sheth, Debabrata Chatterjee, Abdul Bari Biswas and Asamanja De ;

(26) Reported financial trouble of "Basumati" workers from Sarbasree Kashinath Misra, Gautam Chakravartty, Balai Lal Sheth, Debabrata Chatterjet, Abdul Bari Biswas and Asamanja De

(27) Revival of the Naxalites in West Bengal from Sarbasree Gautam Chakravartty, Balai Lal Sheth, Debabrata Chatterjee, Kashinath Misra and Asamanja De ;

(28) Load shedding in Calcutta and Suburbs effecting water supply from Sarbasree Kashinath Misra, Gautam Chakravartty, Balai Lal Sheth, Debabrata Chatterjee and Asamanja De ;

(29) Immediate starting of T. R works in Purulia and Bankura from Sarbasree Monoranjan Pramanik, Balai Lal Sheth, Debabrata Chatterjee, Abdul Bari Biswas and Asamanja De ;

(30) Death of ten persons due to food scarcity in Bankura district from Sarbasree Kashinath Misra, Monoranjan Pramanik, Balai Lal Sheth, Debabrata Chatterjee, Abdul Bari Biswas and Asamanja De ; and

(31) Non-declaration of results of some 1972 examinations of the Calcutta, Burdwan and North Bengal Universities from Sarbasree Monoranjan Pramanik, Kashinath Misra, Gautam Chakravartty, Balai Lal Sheth, Debabrata Chatterjee, Abdul Bari Biswas and Asamanja De.

I have selected the notice of Sarbasree Naresh Chandra Chaki, Ganesh Hatui, Abdul Bari Biswas, Madhu Sudan Roy and Dr. Ramendra Nath Dutt on the subject of death of a police Officer in exchange of fire between Police and extremists at Bhadreswar

Hon'ble Minister-in-charge may please make a statement today, if possible, or give a date for the same.

**Dr. Md. Fazle Haque:** I will give a reply on 28th next

## Mention Cases

**Shri A H Besterwitch:** I want to raise a very important matter regarding *Satyagraha* resorted to by college professors. The college professors had resorted to *Satyagraha* at Burdwan and they informed the District Magistrate regarding this movement But it is unfortunate that the District Magistrate was not there and Police used force on the teachers. In fact. three were injured and they did not even spare the ladies who joined the movement. They manhandled the professors and the most unfortunate factor is that these professors were made to walk from the court to the thana, the distance of which is about a mile, under the scortching heat of the sun, saying that there was no vehicle available whereas when these professors arrived at the thana they found three police vehicles were standing there. This is the state of affairs. Is the policy of the Government different from district to district ? I cannot understand that, Sir. If there is one policy we do realise it but I find in other districts such things are not happening whereas in one district such thing happens. So, I request the Police Minister to make a statement as to why such harsh tactics were observed at Burdwan, and I think the House will agree with me that such tactics of the Police against professors are very very bad. I request the Police Minister to make a statement on the subject

[2-10—2-20 p.m.]

**Shri Aswini Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ পরিস্থিতির কথা আপনার মাধ্যমে কৃষি-মন্ত্রীর কাছে রাখছি। পরিস্থিতি হচ্ছে এবারে পশ্চিমবাংলায় চাষীরা প্রায় ৪ লক্ষ একরের মত জমিতে বোরো চাষ করেছে এবং তার মধ্যে বর্ধমান জেলাতেই প্রায় ২ লক্ষ একর জমি যেখানে বোরো চাষ করা হয়েছে। কিন্তু সমস্যা দেখা দিয়েছে রাসায়নিক সার পাওয়া যাচ্ছেনা। এই রাসায়নিক সার যদি ৭ দিনের মধ্যে না দেওয়া যায় তাহলে ঐ ৪ লক্ষ একরের ফসল সব নষ্ট হয়ে যাবে। আজকে পশ্চিমবাংলার যে খাদ্য পরিস্থিতি এবং সরকার বোরো ধান সংগ্রহের যে সিদ্ধান্ত নিয়েছেন সেটা খুব গুরুত্বপূর্ণ। কাজেই আজকে এই সার বিতরণের ব্যাপারটা আপনাদের সামরিক তৎপরতার সঙ্গে দেখা উচিত এবং চাষীরা যাতে অবিলম্বে সার পায় তার ব্যবস্থা করা উচিত। আমি কৃষিমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি, তিনি এ্যাসেম্বলীতে আজকেই বলুন এই সারের ব্যাপারে তিনি কি করবেন। এই সার না পাবার ফলে প্রত্যেকটি চাষী আজকে বি, ডি, ও, অফিসে আসছে এবং আমার এলাকার ৩টি ব্লকের চাষীরা অত্যন্ত উৎক্ষিপ্ত হয়েছে। আমরা এখানে ঠাণ্ডা ঘরে বসে আছি, মন্ত্রীরাও ঠাণ্ডা ঘরে বসে আছেন। কিন্তু ৭।৮ মাইল দূর থেকে চাষীরা আজ এই সারের জন্য আসছে এবং সেই সার না পাবার ফলে অত্যন্ত ক্ষিপ্ত হচ্ছে। কাজেই ৭ দিনের মধ্যে যদি সার না পাওয়া যায় তাহলে ৫ লক্ষ টন বোরো নষ্ট হয়ে যাবে। এই পরিস্থিতিতে আমি বিশেষকরে কৃষিমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি এই সার সম্পর্কে তিনি কতটা কি করতে পারবেন সে সম্পর্কে অন্ততঃ হাউসে একটা বিবৃতি আজকেই দিন।

**Dr Zainal Abedin :**

মাননীয় স্পীকার মহাশয়, সার কিছু আছে। আপনি জানেন আমরা দুটো চ্যানেলে সার ডিস্ট্রিবিউট করি। অর্থাৎ ওয়ান থ্রু কো-অপারেটিভ এ্যাণ্ড এ্যানাদার থ্রু ডিলার্স অর অ্যাগ্রোসাভিস সেন্টার। আমি ব্যক্তিগতভাবে সমস্ত এম, এল, এ-দের চিঠি দিয়ে জানিয়েছিলাম যে, আপনারা রেকমেণ্ড করে পাঠান ইন কন্সালটেসন উইথ বি, ডি, ও কারা কারা সাটেবেল ফর স্পেশ্যাল ডিস্ট্রিবিউসন টু বি এ্যাপয়েন্টেড ডিলার্স অব দি এ্যাগ্রো-ইণ্ডাস্ট্রিস কর্পোরেসন। কিন্তু আমি ২।৩ জন ছাড়া আর কারুর কাছ থেকে চিঠি পাইনি। আমাদের ম্যানেজিং ডিরেক্টর বি, ডি, ও,-কে বলেছেন ইন কন্সালটেসন উইথ দি এম, এল, এ, অব দি এরিয়া তুমি কিছু নাম পাঠাও। আপনি যে এলাকার কথা বললেন সেখানে কিন্তু আমরা সাপ্লাই রিইনফোর্স করেছি। সারের চাহিদার তুলনায় যোগান কম হবার ফলে এরকম অবস্থা হয়েছে। তবে যেখানে রবি বা বোরো হচ্ছে সেই এরিয়ায় আমরা সাপ্লাই রিইনফোস করেছি। আমরা এই ব্যাপারে ডি, এম,-কে বলব এবং তিনি ইন কন্সালটেসন উইথ পি, এ, ও লোক্যাল বি, ডি, ও,-কে বলবেন এবং এগ্রিকালচারাল এক্সটেনসন অফিসার কান্টিভেসন অনুসারে দেবেন। তবে আপনি যদি আমাকে বলেন কোন্ কোন্ এলাকার মানুষের অসুবিধা হচ্ছে তাহলে সেটা আমি দেখব।

**Shri Habibur Rahaman :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার সাগরদিহি থানার হাজার হাজার পরিবার পদ্মার ভাঙ্গনের ফলে নিঃস্ব হয়েছে। তারপর, ফরাক্কা ব্যারেজ পরিকল্পনা সাফল্যমণ্ডিত করবার জন্য হাজার হাজার বিঘা জমি নেবার ফলে হাজার হাজার পরিবার নিঃস্ব হয়েছে। আজকে জঙ্গীপুর মহকুমায় চরম খাদ্যসঙ্কট দেখা দিয়েছে এবং দিন মজুররা, খেটে খাওয়া মানুষেরা কাজ পাচ্ছেনা। আমি কয়েকটি বাজার ঘুরে এলাম এবং দেখলাম সাগরদিঘি এলাকা থেকে যে সামান্য ধান চাল আসত সাইকেল এবং ঘোড়ায় করে সেগুলি বন্ধ হয়ে গেছে এবং তার ফলে সমগ্র জঙ্গীপুর মহকুমায় খাদ্যাভাব চরম হয়েছে। তাই আমি মন্ত্রীমহাশয়ের কাছে দাবী জানাচ্ছি হয় জঙ্গীপুর মহকুমায় পর্ণ

রেশন ব্যবস্থা চালু করা হোক বা সাগরদিঘির সঙ্গে বীরভূমের যে কর্ডন রাখা হয়েছে সেটাকে উঠিয়ে দেওয়া হোক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার মাধ্যমে দাবী করছি যে জঙ্গীপুর মহকুমায় অনতিবিলম্বে পূর্ণ রেশন ব্যবস্থা চালু করা হউক। এবং সাগর দীঘি এলাকায় ও বীরভূম-এর মধ্যে যে করডন আছে সে করডন শিথিল করা হউক, এবং সেখানে টি, আর, চালু করা হউক। (রেড লাইট)

**Shri Kamala Kanta Hembram :**

মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের একটী জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার জাতিপাহাড়ী এলাকায় একদিকে হচ্ছে রাইস্ মিল, অয়েল মিল, আর বড় বড় দোকান, সেখানে আজ দশ বারো বছর হল বৈদুতিক আলোতে ঝলমল করছে এবং সেখানে টেলিফোনও এসেছে আর অন্য দিকে যেখানে নিম্নমধ্যবিত্ত লোক থাকে সেই জায়গায় এখন পর্যন্ত বিদ্যুৎ যায়নি। সেখানকার লোকেরা আজ এক বছর হলো ২৫।৩০ জন লোক ৭৫ টাকা করে জমা দিয়েছে কিন্তু সেখানে আলো যায়নি। সেজন্য বিদ্যুৎ মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যাতে অতি সত্বর লাইট যায় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**Shri Nirode Kumar Saha :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে মাননীয় খাদ্য মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি জরুরী বিষয়ের প্রতি। আমাদের দক্ষিণ ২৪ পরগনায় জয়নগর কেন্দ্র যেটা পূর্বে কুলতলী সদর ছিল, তখন থেকে ঐ এলাকাকে সারপ্লাস বলে ডিক্লেয়ার করা হয়েছিল। কিন্তু আমাদের কুলতলী সদর আলাদা হয়ে যাওয়ার পর এখন জয়নগর সম্পূর্ণ আলাদা কেন্দ্র, তারফলে সেটা আর এখন সারপ্লাস এলাকা নয়। কিন্তু আজও সেটা সারপ্লাস এরিয়া বলে পরিগণিত হয়ে আছে সেখানে কোন প্রকার রেশান ব্যবস্থা চালু নাই। মডিফায়েড রেশন ব্যবস্থা যা আছে তাও আমরা পাইনা। বর্তমানে চালের দর তিন টাকা পনের পয়সা, গরীব মানুষ তারা সংগ্রহ করতে পারেনা। আমি নিজে অনেক চেষ্টা করে মাইলো সংগ্রহ করে নিয়ে গিয়েছি এই সকল দরিদ্র মানুষদের খাওয়াবার জন্য। আমি দাবী করছি অবিলম্বে এটা ঘাটতি এলাকা বলে ডিক্লেয়ার করা হউক এবং পূর্ণ রেশন ব্যবস্থা চালু করা হউক। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sital Chandra Hembram :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটী জরুরী বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই আপনার মাধ্যমে। পুরুলিয়া জেলায় গত খরিফ মরশুমে প্রথম দিকে বর্ষা না হওয়ায় এবং শেষ দিকে অতিরিক্ত বর্ষা হবার জন্য ফসলের দারুণ ক্ষতি হয় যার জন্য পুরুলিয়াতে মাত্র ৩০ ভাগ ফসল উৎপন্ন হয়। এবং যারজন্য পুরুলিয়া জেলায় বর্তমানে দারুণ খাদ্যাভাব দেখা দিয়েছে। আপনি স্যার, জানেন যে পুরুলিয়া জেলায় অত্যন্ত গরীব শ্রেণীর লোক বাস করে এবং তাদের মাত্র কয়েক মাসের খোরাক তারা পায়, এবারে তাও হয়নি। যারজন্য এখন খেটে খাওয়া মানুষ বর্তমানে বেকার জীবন যাপন করছে। স্যার, আমাদের গরীব দরদী সি, পি, আই, বন্ধুদের অপচেষ্টায় পুরুলিয়া জেলার অধিকাংশ দরিদ্র মানুষ আজকে অচিকিৎসায় মারা যাচ্ছে। বর্তমানে যদি আমাদের সরকারের জন্য গরীব জনসাধারণ খাদ্যাভাবে মারা যায় তাহলে আমাদের জনপ্রিয় সরকারের বদনাম হবে। তাই আমি আমাদের সরকারের কাছে অনুরোধ করব যে অবিলম্বে টি, আর, এবং বিভিন্ন স্কীমের মাধ্যমে খাদ্যশস্যের পরিপেক্ষিতে বিভিন্ন স্কীমে কাজ চাল করা হউক এই দাবী করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20—2-30 p.m.]

**Shri Pankaj Kumar Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জরুরী বিষয় সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে এই, আপনি জানেন আমাদের রাজ্যের পরিবহন ব্যবস্থা একটা গুরুতর সঙ্কটের সম্মুখীন। যাত্রী সাধারণ ভয়ানক এবং অবর্ননীয় দুঃখদুর্দশার মধ্যে ট্রান্সপোর্ট ব্যবহার করছে, সেটা সকলেরই সুবিদিত। কেন্দ্রীয় সরকারের ট্রান্সপোর্ট মিনিস্ট্রি থেকে কলকাতা, বোম্বে এবং দিল্লী এই তিনটি রাজ্যকে কতকগুলি চিঠি পাঠান হয়েছিল এবং বলা হয়েছিল যে ট্রান্সপোর্ট ব্যবস্থার উন্নতির জন্য তোমাদের প্রপোজাল পাঠাও। সেই চিঠি অনুধাবন করে দিল্লী ট্রান্সপোর্ট কর্পোরেশন প্রায় পাঁচ কোটি টাকার মত অর্থ সাহায্য পেয়েছে। যার ফলে তার ২০০টির মত ডাবল ডেকার বাস, ১৫০টি সিঙ্গল ডেকার বাস তারা পেয়েছে। এবং অনুরূপভাবে বোম্বাই ট্রান্সপোর্ট এজেন্সীও কেন্দ্রীয় সরকার থেকে কোটি কোটি টাকা নিয়ে তাদের ট্রান্সপোর্ট ব্যবস্থার উন্নতি করেছে। দুঃখের সঙ্গে জানাচ্ছি যে পশ্চিমবঙ্গ সরকারের ট্রান্সপোর্ট দপ্তরে কেন্দ্রীয় সরকারের মন্ত্রক বার বার লেখা সত্ত্বেও তাদের চিঠির কোন জবাব পেলনা রাজ্য সরকারের দপ্তর থেকে। তার ফলে স্টেট্সম্যান কাগজে ১৩ই মার্চ যে রিপোর্ট বেরিয়েছে তা থেকে আমি একটু উদ্ধৃত করে আপনাকে শোনাচ্ছি।

On the other hand, sent in its proposal late, say a Transport Ministry officials. The first letter asking for the proposals was sent to the State Government in December. After three or four reminders, a reply was received only at the end of the January. As a result no decision has been taken on the Calcutta proposals.

স্পীকার মহাশয়, আমরা বার বার বলেছি কতকগুলি দপ্তর তাদের লেথার্জিটিক্ এ্যাকটি-ভিটিজের ফলে রাজ্যের আংশিক আর্থিক ক্ষতি এবং জনজীবন বিপর্য্যস্ত হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে প্রশ্ন রাখতে চাই, যখন ভারতবর্ষের অন্যান্য ঘন-বসতিপূর্ন সহরগুলি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোটি কোটি টাকা নিয়ে তাদের ট্রান্সপোর্ট ব্যবস্থার উন্নতি ঘটাচ্ছে, তখন শুধু মাত্র চিঠি বিলম্বে দেবার ফলে পশ্চিম-বঙ্গ কোটি কোটি টাকার অর্থ সাহায্য থেকে বঞ্চিত হচ্ছে, সেই টাকা নিতে পাচ্ছেনা। আমি তাঁকে সরাসরি প্রশ্ন করি, অনেক সময় আমরা তাঁকে বাস সঙ্কট নিয়ে, ট্রাম সঙ্কট নিয়ে, ট্যাক্সী সঙ্কট নিয়ে প্রশ্ন করি, তখন তিনি কখনও তেলের সঙ্কট, কখনো ফেয়ারের রেট বাড়ান, কখনও সিন্ডিকেট অসহযোগিতা করে বলেন। কিন্তু রাজ্য সরকারের পরিবহন দপ্তর যে দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় দিয়েছেন, তার জন্য আমি সাধারণ মানুষের তরফ থেকে এই প্রশ্ন মন্ত্রী মহাশয়কে করতে চাই, তিনি এই রকম গুরুত্বপূর্ণ ব্যাপারে কোন চিঠি কেন্দ্রীয় সরকারে পাঠান প্রয়োজন বোধ করেন না? আজকে যদি এখান থেকে ডিসেম্বর মাসের ভিতর প্রপোজাল যেত তাহলে আমরা কলকাতা সহরের জন্য কিছু ডাবল ডেকার বাস পেতাম, পশ্চিমবঙ্গের জন্য পেতাম এবং তা পেলে আমাদের পশ্চিমবঙ্গের পরিবহণ ব্যবস্থার উন্নতি করতে পারতাম। আমি এই ঘটনার তীব্র নিন্দা করে আপনার মাধ্যমে বলতে চাই যে অবিলম্বে কেন্দ্রীয় সরকারের ট্রান্সপোর্ট মিনিষ্টারের সঙ্গে আমাদের ট্রান্স-পোর্ট মিনিষ্টার যেন যোগাযোগ করেন, এই অনুরোধ জানিয়ে বক্তব্য শেষ করছি।

**Shri Mahadeb Mukhopadhyay :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি হরিণখোলা মুন্ডেশ্বরী ব্রিজ সম্বন্ধে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৬৬ সালে এই ব্রিজের কাজ আরম্ভ হয়েছে। আজ ৯ বছর হল ব্রিজ হচ্ছে, একটি মাত্র পিলার ছিল বাকী, সেটাও শেষ হয়েছে, এখন সুপার স্ট্রাকচার বাকী। এখানে কাজ অতি মন্থর গতিতে চলছে, নামে মাত্র কাজ হচ্ছে, কিছুই হচ্ছে না বলা যায়। আমি এই ব্যাপারে হুগলী জেলার এম, এল, এ, এবং ছাত্র পরিষদকে নিয়ে সত্যাগ্রহ ঘোষণা করব এই সংকল্প করেছি। মাননীয় মন্ত্রীমহাশয় আমাকে প্রতিশ্রুতি দিয়েছেন ৩১শে মে-র মধ্যে এই ব্রিজের কাজ শেষ হবে। কিন্তু যা দেখছি, কাজ সেখানে

ম্যাটেই হচ্ছে না। সেখানে সমস্ত মেটিরিয়েলস্ জিনিষপত্র ভান্ডারে রয়েছে। সিমেন্ট ইত্যাদি নষ্ট হতে বসেছে। এক লক্ষ টাকার রড মজুত রয়েছে, সুপার স্ট্রাকচারের কাজ বাকী। পুরুলিয়া, বর্ধমান ও হুগলীর সঙ্গে, সমস্ত ডিস্ট্রিক্টের সঙ্গেই কলকাতার যোগাযোগ রয়েছে, এসপ্ল্যানেডের সঙ্গে যোগাযোগ হয়েছে কিন্তু একটি মাত্র সেতুর অভাবে সেখানে তা হতে পারছে না। সেজন্য সেখানকার জনগণ অত্যন্ত ক্ষুব্ধ। ৩১শে মে-র মধ্যে এর কাজ শেষ হয় দেখুন। কনট্রাক্টাররা কাজ করতে চায়, তারা এক লক্ষ টাকা চাইছে। যাই হোক যদি এই সময়ের মধ্যে কাজ শেষ না হয়, তাহলে আমরা সত্যাগ্রহ করতে বাধ্য হব।

**Shri Subrata Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে আজকে সরকারী বে-সরকারী সমস্ত রকম চাকরীতে পশ্চিমবঙ্গের সন্তানদের অগ্রাধিকার দেওয়ার কথা এবং সেই সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের যে চা ও পাট থেকে বিদেশীমুদ্রা আয় হয়, তার সবটা ভারত সরকারের কাছ থেকে পশ্চিমবঙ্গের দাবী করা উচিত। পশ্চিমবঙ্গের যে সমস্ত জ্ঞানী গুণী সু-সন্তান দিল্লীতে চাকুরীরত আছেন, তাঁদের সেখান থেকে সুপরিকল্পিতভাবে সরিয়ে দেওয়া হচ্ছে; তারও প্রতিবাদ এই সভা থেকে করা হোক্। এই দাবী করলে যে জাতীয় সংহতি বিঘ্নিত হবে— তা নিশ্চয়ই নয়। আজ পশ্চিমবঙ্গের সমস্ত মানুষের মনে একটা সংশয় ও সন্দেহ দেখা দিয়েছে। বোকারো ষ্টীল লিমিটেডের ম্যানেজিং ডিরেক্টার ডক্টর স্বর্নেন্দু ভট্টাচার্য্য— যাঁকে স্বর্গত মোহন কুমার মঙ্গলম্ ওখানে নিয়ে গিয়েছিলেন। তিনি বোকারো ষ্টীলের সমস্ত বিশৃঙ্খলা দূর করে উৎপাদন বৃদ্ধির ব্যবস্থা করলেন। মিঃ ডি, পি, ধর সেখানকার মেল্টিং শপের উদ্বোধন করতে গেলে তাঁরই সামনে কতিপয় অবাঙ্গালী অফিসার ষড়যন্ত্র করে তার প্রতি কুৎসিৎ অঙ্গভঙ্গী করে অপমানিত করেন এবং পরে তাঁকে ওখান থেকে সরিয়ে দেওয়া হলো। দিল্লীর নির্দেশেই এই সব যোগ্য বাঙ্গালী সন্তানদের হটে আসতে হচ্ছে। আজকে আর এটা কোন বিচ্ছিন্ন ঘটনা হয়। ফারটিলাইজার কর্পোরেশান অফ ইন্ডিয়া লিমিটেড-এর ম্যানেজিং ডিরেকটর ডাঃ কে, বি, চক্রবর্তীকেও সরে যেতে হলো, তাঁর ছায়গায় নিয়ে আসা হলো মিঃ শর্মাকে! তার আগে হিন্দুস্থান পেপারের যিনি চেয়ারম্যান ছিলেন ডাঃ এন, বি, দাসগুপ্ত, তাঁকে সরিয়ে মিঃ জুৎসীকে সেখানে বসান হলো। আমরা দেখছি-বার্ন কোম্পানীর একজন দক্ষ প্রশাসক মিঃ সুজিত ব্যানার্জী, তাঁকে সরিয়ে দিয়ে সেখানে বসান হলো দিল্লীর একজন এক্স-মিলিটারি অফিসারকে। বাংলাদেশের একজন তরুন যুবক হিসেবে— এই সভায় দাঁড়িয়ে আমি এর প্রতিবাদ করতে চাই। আগামীদিনের মানুষের কাছে একটা সাক্ষী থাকুক যে পশ্চিমবঙ্গে এক যুবক কেন্দ্রের এই কাজের প্রতিবাদ জানিয়েছে।

(At this stage several members rose to speak)

**Mr. Speaker :** Please take your seats. The Minister is here. If necessary he will give a statement. Please take your seats. I now call upon Shrimati Geeta Mukhopadhyaya.

(Noise: several members rose to speak)

Honourable members, you have drawn the attention of the House and the attention of the Hon'ble Minister. That is all. Don't encroach upon the time of another honourable member. I call upon Shrimati Geeta Mukhopadhyaya.

**Shri Monoranjan Pramanik :**

স্যার এইভাবে আরো বাঙালী অফিসারদের স্বার্থক্ষুণ্ণ করা হচ্ছে। ডি, এল, মজুমদার, এ, কে, দাশগুপ্ত ও দেবেশ দাস আই সি এস---এদের আগেই কেন্দ্র থেকে সরিয়ে দেওয়া হয়েছে।

**Mr. Speaker:** Mr. Pramanik, please take your seat. I have not allowed you. Don't defy the Chair. I request you to take your seat. I have called Shrimati Geeta Mukhopadhyay.

**Shrimati Geeta Mukhopadhyaya:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, চাকরী যাঁরা করতে চান এবং চাকরী যাঁরা করছেন তাদের প্রতি সুবিচারের ঘটনা নিয়ে আমাদের যে সমস্ত মাননীয় সদস্য খুব ব্যস্ত হয়েছিলেন, আপনার মাধ্যমে আমি মন্ত্রীসভা এবং সেই সব মাননীয় সদস্যদের একটা বিষয়ের প্রতি বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সত্যযুগ পত্রিকায় পশ্চিমবঙ্গ সরকারের কর্মাস এ্যান্ড ইনডাস্ট্রি ডিপার্টমেন্টের এ্যাসিসটেন্ট সেক্রেটারীর গত ৫ই ডিসেম্বর তারিখের একখানা চিঠির ফটোস্টাট কপি বেরিয়েছে। সেই ফটোস্টাট কপিতে দেখা যাচ্ছে যে সেই ভদ্রলোক ইউনিয়ন ব্যাংক অফ ইনডিয়ার ডেভেলপমেন্ট ম্যানেজারকে লিখছেন যে তিনি ডাইরেকটেড হয়েছেন এই চিঠি লিখতে বলেছেন।

[2-30—2-40 p.m.]

I am directed to sent herewith applications in original of the marginally noted candidates for favour of consideration for employment in the post of clerks and sinior staff in your concern

অর্থাৎ ইউনিয়ন ব্যাঙ্ক-এর কাছে চিঠি লেখা হয়েছে, তাদের কাছে এ্যাপিল করা হয়েছে। লোক এ্যাপ্লাই করে তারজন্য পরীক্ষা হয়, পরীক্ষার পরে ইনটারভিউ নিয়ে মেরিট অনুসারে লিস্ট অনুসারে চাকরী হবার কথা। কিন্তু আমরা দেখছি যে পশ্চিমবাংলা সরকারের কমার্স এন্ড ইনডাস্ট্রিস ডিপার্টমেন্ট-এর এ্যাসিসটেন্ট সেকরেটারি তিনি ১০টা নাম দিয়ে পাঠিয়েছেন যে এই এই লোককে চাকরী দেওয়া হোক— এই মারজিনাল নোটেড ক্যানডিডেটদের। এবং তিনি ডায়রেকটেড হয়েছেন এই কথা বলা হয়েছে। রেকমেন্ডেড এই ভাষা ব্যবহার করা হয়েছে। আমি স্যার, বলছি কারণ বলা হয়েছে বিশেষ করে যে আই এ.ম ডায়রেকটেড। সুতরাং আমি এর পূর্ণ তদন্ত দাবী করছি। স্বজনপোষণ হয় না বলে বলেছেন। আমি এর পূর্ণ তদন্ত দাবী করছি।

**Shri Kashi Kanta Maitra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৪ঠা মার্চ এই হাউসে আপনার অনুমতি নিয়ে টেস্ট রিলিফ চালু করার কথা ও ডিজেল সরবরাহের করার কথা বলেছিলাম। আমি অভিযোগ তুলেছিলাম ৪ঠা তারিখে। আমি প্রশ্ন রাখার সঙ্গে সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে এসেছিলেন এবং আমাকে ধন্যবাদ জানান। তিনি জানান যে, অবিলম্বে সিদ্ধান্ত নেওয়া হবে যাতে টেস্ট রিলিফ চালু করা হয় এবং তিনি ডিসেল সরবরাহের জন্য একটা কমিটি করার কথা বলেন, যাতে তাড়াতাড়ি বন্টন করার সিদ্ধান্ত নেওয়া যায়। ১৪ দিন অতিবাহিত হয়ে গেছে আমি যখন এই কথা বলেছিলাম। এবং এই স্টেটমেন্ট যখন করা হয় তখন নদীয়ায় চালের দাম ছিল কিলো প্রতি ২.৮০, ২.৮৫, আর আজকে চালের দাম হয়েছে ৩.৪৫, ৩.৫০ প্রতি কে,জি ১৪ দিনের মধ্যে কিভাবে বেড়েছে। সাংঘাতিক অবস্থা হয়েছে। আজকে টেস্ট রিলিফের কাজ নেই। প্রত্যেক এলাকার মাননীয় সদস্য এম, এল, এ,-রা স্কীম রেডি করে রেখেছেন। বি ডি, ও,-র কাছে স্কীম রয়েছে। ডি, এম, এ,-র কাছে স্কীম রয়েছে। কিন্তু কোন স্কীম চালু হচ্ছে না। আজকে গ্রামে গ্রামে সাংঘাতিক অবস্থা দেখা দিয়েছে আজকে ডিজেল না থাকার ফলে। অশ্বিনীবাবুও এই কথা বলেছেন। আমি নদীয়া জেলার কথা বলতে পারি, সেখানে বোরো ধানের সম্ভাবনা ছিল, কৃষি বিভাগও জানেন এই বোরো ধান আজকে মাঠে শুকিয়ে যাচ্ছে। আজকে বোরো ধান যদি তুলতে পারা যেত তাহলে খাদ্য সঙ্কট কিছুটা কাটানো যেত। তার উপর কেরোসিন তেল উধাও হয়ে গেছে। কেরোসিন তেলের অভাবে কৃষ্ণনগরের যুবক ছাত্ররা বিক্ষোভ রাস্তায় নেমে

পড়েছে। নদীয়া জেলায় বিভিন্ন জায়গায় আজকে এই বিক্ষোভ দেখা দিয়েছে। আমি সরকারের কাছে আবেদন জানাচ্ছি এবং ত্রাণ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, এখনই উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করুন একটা অদ্ভুত পরিস্থিতি হয়েছে। রাজ্য সরকার জেলায় জেলায় কৃষি ঋণ দেবার জন্য চিঠি দিয়েছেন, টাকা গেছে। আমি জেলা শাসককে জিজ্ঞাসা করেছি। তাঁরা এক ফতোয়া জারি করেছেন, আমলাতান্ত্রিক ফতোয়া, যে গরীব কৃষক সমস্ত বকেয়া ঋণ শোধ না করলে নূতন ঋণ পাবে না। কৃষিঋণ না পেলে গরীব কৃষকরা কি করে বাঁচবে? বকেয়া ঋণ আদায়ের জন্য সেখানে ধড়পাকড় আরম্ভ হয়েছে। তাদের আজকে ঘটিবাটি বেচতে হচ্ছে। আমার নিজের অভিজ্ঞতায় বলছি যে মধ্যবিত্ত ও নিম্ন মধ্যবিত্ত ঘরের লোকেরা ঘটিবাটি বন্ধক দিচ্ছে, পুরান ঘড়ি বন্ধক দিয়ে টাকা ধার নিচ্ছে। এই যে অবস্থা, এই পরিস্থিতির মোকাবিলা করবার জন্য আমি ত্রাণ মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যে আপনি অবিলম্বে অর্থমন্ত্রীর সঙ্গে বসে, মুখ্য মন্ত্রীর সঙ্গে বসে যে আশ্বাস দিয়েছেন সেটা কার্য্যকরী করুন। আজকে অবস্থা আয়ত্বের বাইরে চলে যাচ্ছে। আমি ত্রাণমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি এখনও বাঁচাতে পারেন, তাই আমি বসবার আগে যেমন বলেছি এখনও বলে যাচ্ছি। মাননীয় সদস্যরা কেন্দ্রের কাছ থেকে টাকার কথা বলেছেন। আমি একটা কথা বলছি মুখ্যমন্ত্রী জানেন মহারাষ্ট্রের কথা। গত বছর মহারাষ্ট্রে যখন দারুণ খরা হয়েছিল তখন যে রাজ্যে প্রত্যেক দিন মহারাষ্ট্র সরকার ১ কোটি টাকা করে খরচ করেছে ত্রাণ খাতে। তারা এই কথা চিন্তা করেননি যে এই ১ কোটি টাকা প্রতিদিন ব্যয় করা ওয়েস্টেড এক্সপেনডিচার। তারা প্রোডাকটিভ এক্সপেনডিচার না হলে করবেন না এই কথাও বলেননি। লক্ষ লক্ষ ক্ষুধার্থ মানুষকে বাঁচাবার জন্য তারা প্রতিদিন ১ কোটি টাকা করে খরচ করেছেন। সমস্ত টাকাটা তারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নিয়েছেন। আমাদের এখানে শান্তিপুরের তথা পশ্চিম-বাংলার তাঁতিদের জন্য টাকা খরচ করা হবে বলা হয়েছিলো; টেস্ট রিলিফ হিসাবে। কিন্তু সে টাকা আজকে ওয়েস্টফুল এক্সপেনডিচার বলে অর্থ ও ত্রাণদপ্তর গণ্য করে ব্যয় করলেন না। তাই আমি বলছি যে ওয়েস্টফুল এক্সপেন্ডিচার হবে না যদি আপনারা মহারাষ্ট্রের দৃষ্টান্ত অনুসরণ করেন।

সেইজন্য আজকে ওয়েস্টফুল এক্সপেনডিচার হবে না, মহারাষ্ট্রের দৃষ্টান্ত স্মরণ করুন অবিলম্বে মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে যে আশ্বাস দিয়েছেন সরকারের দরকার সেটা রক্ষা করা। মুখ্যমন্ত্রীর পশ্চিমবাংলার মানুষের কাছে সেই প্রতিশ্রুতি রাখবার জন্য অর্থ মন্ত্রী এবং ত্রাণ দপ্তরের মন্ত্রী এক সঙ্গে বসে আলোচনা করে সেটা ঠিক করুন।

**Shri Santosh Kumar Raha :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাচ্ছি যে মূল্য বৃদ্ধি-জনিত পশ্চিমবাংলার মানুষের দুর্গতি ঘটেছে এবং তা যে গভীর সঙ্কটের দিকে যাচ্ছে সে সম্বন্ধে আমরা সম্পূর্ণ সজাগ আছি। এবারে ত্রাণ ব্যবস্থা যেটা আগে জানানো দরকার যে ত্রাণ ব্যবস্থা যাতে উন্নয়ন পরিকল্পনার সঙ্গে সামঞ্জস্য করে করা যায় সে সম্বন্ধে ভাবতে হচ্ছে। কারণ ত্রাণের জন্য প্রভূত অর্থ বরাদ্দ নাই। তাই অর্থ ব্যয় করতে হবে উন্নয়ন পরিকল্পনার সঙ্গে সামঞ্জস্য করে এবং সেইভাবে যাতে ত্রাণ ব্যবস্থা করা যায় সেদিকে আমরা চিন্তা করছি এবং শীঘ্রই ত্রাণ কার্য আরম্ভ হচ্ছে। আজকে ত্রাণ দপ্তরের বাজেট বরাদ্দ সম্বন্ধে আলোচনা হবে। সেখানে আপনারা এ সম্বন্ধে আলোচনা করার সুযোগ পাবেন এবং আমরাও তার উত্তর দেবার সুযোগ পাবো।

(গোলমাল)

**Shri Rabin Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানুষ যেখানে না খেয়ে মরছে, সেখানে আর আলোচনা বা প্ল্যানের কথা শুনতে চাই না। আমরা সাফ জানতে চাচ্ছি কত দিনের মধ্যে সুরু করছেন।

(গোলমাল)

**Shri Santosh Kumar Raha :**

আমি আগেই বলেছি যে আপনাদের আশঙ্কার কারণ আছে। আজকে ত্রাণ দপ্তরের বাজেট বরাদ্দ সম্বন্ধে আলোচনা হবার দিন। আপনারা এ সম্বন্ধে আলোচনা করা সুযোগ পাচ্ছেন এবং সরকারী নীতি ও কর্মসূচী কি সে সম্বন্ধে আমি বক্তব্য রাখতে পারবো। তাই জন্য এখনই বিস্তারিত আলোচনা করার প্রয়োজন নাই।

**Shri Rabin Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা গত বছরে দেখেছি যে ১৯৭৩ সালে ত্রাণের জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছিল তার টাকা আষাঢ়-শ্রাবণ মাসে গিয়ে পড়লো এবং সে টাকা রিটার্ণ হয়ে গেল। এস, ডি, ও, ডি, এম,-এর কাছ থেকে সে টাকা রিটার্ণ হয়ে গেল। আমরা জানতে চাচ্ছি যে তিন চার দিনের মধ্যে টি, আর, জি, আর,-এর স্কীম চালু হচ্ছে কি না। যদি চালু না হয় তাহলে অবস্থা আয়ত্তের বাইরে চলে যাবে। বাংলাদেশের মানুষ আজ একটা কঠিন অবস্থার মধ্যে এসেছে। তাই আমি ত্রাণ মন্ত্রীকে এ বিষয়ে বিশেষ ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

Mr. Speaker: Please take your seat. Regarding the sentiment that has been expressed by honourable memebers and the point raised by Shri Kashi Kanta Maitra, no one denies that the situation is very grave in the village and prices have gone up very high. Naturally members representing village areas will be agitated. The Hon'ble Minister says that today the Hon'ble Members are going to discuss the Relief Budget. You place all your suggestions and give your directions to the Hon'ble Minister so that he can take up the matter at an early date for test relief and other relief works. He has also stated that test relief works will be taken up along with planning activities and that simultaneously with test relief work some permanent work should be carried on in the villages. Today the Relief Budget will be placed and I think members will have ample opportunity to speak and place their points.

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অভিজ্ঞতার কাছে আবেদন করছি। ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। ডাক্তার আবেদিন জানেন এবং সন্তোষবাবুও জানেন। আমি যখন সারের কথা মাননীয় সাত্তার সাহেবকে বললাম উনি সরাসরি বলে দিলেন সার পাওয়া যাচ্ছে না। কিন্তু মাননীয় সাত্তার সাহেব কি আশ্বাস দিতে পারেন ঐ ডি, এম, এস, ডি, ও, যে বলছেন যে গরীব চাষী বকেয়া সব লোন সব কিছু না আদায় দিলে তারা অন্য কোন কিছু ঋণ পাবে না। এরূপ নির্দেশ তার দিতে পারছেন না? এমন কোন আশ্বাস তো দিচ্ছেন না? আপনারা যে টি, আর, কাজ সুরু করছেন বলছেন। তাহলে সে সম্বন্ধে কি হবে-- তারা কি তাহলে এই অবস্থায় থাকবে? চাষীরা কি এই ভাবেই মার খাবে? এই নিষ্ঠুর আমলাতান্ত্রিকতার কি কোন প্রতিকার নেই?

টাকা মঞ্জুর হয়ে যাবে, কিন্তু তারপরেও ৬ মাস সময় অতিবাহিত হয়ে যাবে। আজকে যদি ত্রাণমন্ত্রী এখানে দায়িত্ব নিয়ে বলেন মাননীয় মুখ্যমন্ত্রী যে আশ্বাস আমাদের কাছে দিয়েছেন সেই আশ্বাস আমরা কার্যকরী করবার জন্য আজকের বিতর্কের পরেই কাল থেকে যাতে জেলা ম্যাজিস্ট্রেটরা কাজ সুরু করতে পারেন, তার নির্দেশ দেব তাতে গ্রাম-বাংলার মানুষের আশা বৃদ্ধি করবে, আতঙ্ক কমবে। এখানে সাত্তার সাহেব বসে আছেন তিনি যদি আশ্বাস দেন তাহলে গ্রামবাংলার মানুষ বুঝবে যে আমাদের আর ঘটিবাটি নীলাম হবে না। আমি বলছি তাদের ঘটিবাটি ক্রোক করা হচ্ছে, লোকদের ধরে নিয়ে জেলে ঢুকিয়ে হুকমি দেওয়া হচ্ছে, বন্দুক নিয়ে হুমকি দেওয়া হচ্ছে। এটার যদি কিছু না করেন তাহলে গ্রামের পরিস্থিতি আরো ভয়াবহ হবে। এটাকে প্রেসটিজ ইসু করবেন না

মুখ্যমন্ত্রীর যে আশ্বাস দিয়েছিলেন সেটাকে কার্যকরী করার কথা ঘোষণা করুন, ত্রাণ মন্ত্রীর কাছে আমি এই আবেদন নিবেদন জানাচ্ছি।

[2-40—2-50 p.m.]

**Shri Gautam Chakravartty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ মন্ত্রী বললেন যে আজকে উনি বাজেট পেশ করবেন এবং বাজেট পেশ করে আমাদের কাছে টেস্ট রিলিফ এ্যালট করবেন। আপনি জানেন কিছুদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় হাউসের কাছে বলে গিয়েছিলেন, যেটা মাননীয় শ্রী মৈত্র মহাশয় উল্লেখ করলেন, আপনার সামনে, সমস্ত হাউসের সদস্যদের সামনে যে, এক সপ্তাহের মধ্যেই সমস্ত জেলায় টেস্ট রিলিফ স্টার্ট করে দিচ্ছি। মুখ্যমন্ত্রীর কথা ঠিক থাকে নি। উনি এই কথা বলেছিলেন যে গ্রামবাংলায় টেস্ট রিলিফ স্টার্ট করবেন, সেখানে আর একজন মাননীয় মন্ত্রীর কথা কি করে বিশ্বাস করবো? আর একটি কথা ফর ইমার্জেন্সি করা থাকে বিভিন্ন দ্রব্যের, সিকিওর করা থাকে-- মন্ত্রীরা বুঝতে পারছেন না গ্রামবাংলায় ইমার্জেন্সি আছে, গ্রামবাংলায় টেস্ট রিলিফ ইমিডিয়েটলি দরকার-- সেখানে ইমার্জেন্সি বেসিসে টেস্ট রিলিফের কাজ আরম্ভ করে দিন।

**Shri Madhusudan Ray :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ জরুরী বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পীকার মহাশয়, আমাদের এতদিন অভিজ্ঞতা ছিল ধান ওজন দরে বিক্রি হয়, মন বা কুইনটাল হিসাবে বিক্রী হয়। এবারে একটা নূতন অভিজ্ঞতা হয়েছে গ্রামবাংলায় ঘুরে ঘুরে এবং সেখানে দেখেছি গ্রামবাংলায় মানুষ বিঘায় ধান বিক্রী করছে। এটা সুরু হয় আশ্বিন, কার্তিক মাস থেকে। যখন মানুষের খাদ্যাভাব দেখা দেয়, তাদের ঘটিবাটি বিক্রী করবার পরে যখন তার পরিবারের সকলকে নিয়ে অনাহারে থাকে তখন সে বাধ্য হয় ক্ষেতের ধান বিঘা দরে বিক্রী করতে এবং আমার কাছে খবর আছে এক বিঘা জমির ধান ৫০।৬০ টাকা দামে বিক্রী হয়েছে, জোতদার, মহাজনদের কাছে। কুচবিহার জেলায় এইরকম সময়ে ১.২৫।১.৩০ পয়সা কে.জি দরে চাল বিক্রী হত, এখন সেখানে ৩ টাকা কে.জি দরে চাল বিক্রী হচ্ছে। গ্রামের গরীব মানুষদের ফসল কাটার পরেই সঙ্গে সঙ্গে মহাজন, জোতদারদের ঘরে চলে গেছে। তাদের ঘর আজকে ফাঁকা। গ্রামের মানুষের আজকে রেশনের ব্যবস্থা নেই। কুচবিহার জেলার গ্রামাঞ্চলের দীন, মজুরদের যেন অনতিবিলম্বে রেশনের ব্যবস্থা করা হয়। কুচবিহার জেলার অবস্থা আজকে অত্যন্ত ভয়াবহ আকার ধারণ করেছে। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে পশ্চিমবাংলার খাদ্য মন্ত্রী তথা মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে কুচবিহার জেলার গ্রামাঞ্চলে অবিলম্বে রেশনের ব্যবস্থা করা হয়।

**Shri Biswanath Chakraborty :**

মাননীয় স্পীকার মহাশয়, আগামী কাল থেকে পশ্চিমবাংলায় হায়ার সেকেন্ডারি পরীক্ষ সুরু হচ্ছে এমন একটা অবস্থায় যখন পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদের সভাপতি বোর্ডে ২ সপ্তাহের বেশী হল ক্লোজার ডিক্লেয়ার করেছেন। আমরা এর আগে মন্ত্রী মহাশয়কে বলেছিলাম ব্যাপারটা মিটিয়ে ফেলুন। সভাপতি বলেন কিছু হয়নি। এ্যাডমিট কার্ড নাকি স্কুলে যায়নি এখন পর্যন্ত। ১ লক্ষ ৭৫ হাজার ছেলে এবারে পরীক্ষায় বসছে। এটা একটা ছেলে খেলার ব্যাপার নয়, ইয়ার্কির ব্যাপার এটা নয়। কাল থেকে পরীক্ষা আরম্ভ হচ্ছে, এখন পর্যন্ত এ্যাডমিট কার্ড গিয়েছে কিনা ঠিক নেই। হরিনাভিতে এ্যাডমিট কার্ড গেছে এবং হরিনাভিতে হরি কিরকম সহায় আছে একটা কথা বললেই সেটা বুঝতে পারবেন। আমার কাছে সমস্ত কাগজপত্র আছে, ডেসক্রিপটিভ রোল কোন কিছু যায়নি। কোন স্কুলে যেখানে গেছে সমস্ত ব্ল্যাঙ্ক, মেলাবার উপায় নেই সেন্টার ইন চার্জের। একটি সেন্টারের দুটি ছেলে--দুজনের নামই যদি মৃত্যুঞ্জয় ব্যানার্জী হয়, তাহলে পরীক্ষার ফল বোঝা যাবে না,

কানুটা কোন্ মৃত্যুঞ্জয় ব্যানার্জি-- এই অবস্থায় পরীক্ষা নেবার চেষ্টা করছেন। গত বছর য়্যার সেকেন্ডারী সাপ্লিমেন্টারি কমপার্টমেন্টাল হয়েছিল, সেটারও এ্যাডমিট কার্ডের আজও কছু হয় নি, যার ফলে রিভিউয়ের রেজাল্ট এখন পর্যন্ত বেরতে পারছে না। ১ লক্ষ ৷৫ হাজার ছাত্র এবারে পরীক্ষা দেবে, তাদের যেখানে প্রথম প্রবেশিকা পরীক্ষা, সেটা একটা ফার্স, প্রহসনে পরিণত হতে চলেছে। মাননীয় স্পীকার মহাশয়, এখানে শিক্ষা মন্ত্রী আছেন আমি তাঁকে বলি এই ব্যাপারটা একটা ছেলে খেলা নয়। তিনি শিক্ষক। মধ্যশিক্ষা পর্ষদের কর্মচারীরা বোর্ডের সভাপতির সঙ্গে লড়াই করছেন। এখানে কি প্রেসটিজের ব্যাপার আছে আমি জানি না, তারা কি আর্থিক দাবী দাওয়া করেছেন? তাদের খুব সাধারণ ইসু-- রেজাল্টের ব্যাপারে যে সব অভিযোগ উঠছে তার তদন্ত হোক ও শিক্ষা মন্ত্রী এখানে বসে আছেন, তিনি এই প্রহসন বন্ধ করুন। ছেলেদের পরীক্ষা যাতে না হয় সেই জন্য আনসাইন্ড এ্যাডমিট কার্ড-- ডেপুটি সেক্রেটারির সই নেই, ষ্ট্যাম্প নেই, এগুলি যদি পরবর্তীকালে বোর্ড অস্বীকার করে তাহলে ছেলে-পিলেদের ভবিষ্যৎ কি হবে?

মাননীয় স্পীকার মহাশয়, আমি বেশী বলব না, আমি আপনাকে মাননীয় শিক্ষামন্ত্রীকে এই সমস্ত ডকুমেন্টস দেখাচ্ছি। স্যার, পশ্চিমবাংলার মতন একটা শিক্ষিত রাজ্যে যেখানে একটা মধ্যশিক্ষা পর্ষদ রয়েছে সেখানে আপনি কি করে পরিচয় দেবেন যে একটা সভ্য দেশে, একটা সভ্য রাজ্যে এইভাবে পরীক্ষা হচ্ছে। এই সমস্ত কাগজপত্র দেখুন-- আন-সাইন্ড-- ডেপুটি সেক্রেটারী, ওভাররাইট করা রোল নাম্বার বোঝা যাচ্ছে না ১৩৬ না ১৩৭ এই সব রয়েছে। কাদের দিয়ে করিয়েছেন এসব? কর্মচারীদের রাস্তায় বার করে দিয়ে ১০১২২ জন অফিসার আর কিছু ভাড়াটে লোক নিয়ে কি পরীক্ষা করানো যায়? এটা কি ব্যাপার কি? মাননীয় শিক্ষা মন্ত্রীকে জিজ্ঞাসা করছি এ সম্পর্কে কি করবেন বলুন, এই প্রহসন বন্ধ হবে কিনা বলুন।

**Shri Naresh Chandra Chaki :**

স্যার, উনি শিক্ষকদের ভাড়াটে বলেছেন, আমি এর প্রতিবাদ করছি। বোর্ডের কর্মচারীরা দুর্নীতিগ্রস্ত তারা কাজ জানেন না, আর উনি মাষ্টারমশাইদের বলছেন ভাড়াটে, একজন শিক্ষক হিসাবে আমি এর তীব্র প্রতিবাদ করছি।

(গোলমাল)

**Mr. Speaker :**

Shri Chaki, Please take your seat. Please don't get excited.

**Shri Naresh Chandra Chaki :**

স্যার, বোর্ডের প্রেসিডেন্ট দুর্নীতিপরায়ণ কর্মচারীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করে পর্ষদকে দুর্নীতি মুক্ত করবার চেষ্টা করছেন এবং পশ্চিমবাংলার শিক্ষকদের স্বার্থে এই কাজ করছেন। আর উনি বলছেন শিক্ষকরা ভাড়াটে। আমি স্যার, পশ্চিমবাংলার লক্ষ লক্ষ শিক্ষকদের পক্ষ থেকে এই উক্তির প্রতি ধিক্কার জানাচ্ছি।

(গোলমাল)

**Shri Abdul Bari Biswas :**

স্যার, উনি শিক্ষক সমাজকে অপমান করেছেন, ভাড়াটে বলেছেন, আমাদের দাবী এটা ওঁকে উইথড্র করতে হবে।

(গোলমাল)

**Mr. Speaker :** Please take your seat

**Shri Pankaj Kumar Banerjee :**

স্যার, সকলের সমবেত প্রচেষ্টায় যখন পরীক্ষা নেওয়ার সমস্ত রকমের ব্যবস্থা প্রায় সমাপ্ত তখন সি পি আই শুধুমাত্র নিজেদের দলীয় স্বার্থ চরিতার্থ করবার জন্য এইসব বলছেন।

(গোলমাল)

[2-50—3-00 p.m.]

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন আমাদের শিক্ষক সমাজ পশ্চিমবঙ্গের ছাত্র এবং ছাত্রীদের স্বার্থে তারা নিজেরা রাতদিন খেটে পরীক্ষা দেবার জন্য বন্দোবস্ত করেছেন তখন বিশ্বনাথ চক্রবর্তী মহাশয় নিজে একজন শিক্ষক হয়ে ঐ শিক্ষকদের প্রতি কটাক্ষ করে বলেছেন যে ওরা ভাড়াটে লোক। আমি বিশ্বনাথবাবুকে বলি তিনি এই কথা উইথড্র করবেন কি না। শিক্ষকদের সম্পর্কে এই কথা বলতে তার লজ্জা হল না। কাজেই আগে তাকে এই কথা উইথড্র করতে হবে।

(গোলমাল)

Mr Speaker : Honourable Members please take your seats There are more important matters for mention by others Now, I call upon Shri Radha Raman Saha.

**Shri Radha Raman Saha :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দেশে যখন প্রকট খাদ্য পরিস্থিতি দেখা দিয়েছে তখন সি, পি, আই, সদস্যরা খাদ্য পরিস্থিতির কথা চিন্তা না করে ঐ শিক্ষা বিভাগের দুর্নীতি-পরায়ণ কর্মচারীদের স্বার্থে যে ধরণের উক্তি করছেন তাতে বিচলিত হবেন না বা আশ্চর্য্য হবার কিছু নেই। তারা ইতিপূর্বে সি, পি, আই,-এর ভূমিকা দেখেছেন। আমি শুধু আজকে আপনার মাধ্যমে মাননীয় খাদ্য মন্ত্রীকে জানাতে চাই যে রাজ্যের বিভিন্ন জেলায় কর্ডনিং ব্যবস্থা কতখানি শিথিল করা হয়েছে। যদি ইতিমধ্যে কর্ডনিং শিথিল না হয়, যদি খাদ্য ব্যবস্থা উন্নতি না হয় তাহলে আমরা অনশন করতে বাধ্য হব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি খাদ্য সমস্যার এখনও সুরাহা না হয়, যদি কর্ডনিং ব্যবস্থার শিথিলতা না হয় তাহলে আর তিন দিন দেখে অনশনে বসতে বাধ্য হবো। মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মুখ্য-মন্ত্রী যখন দিল্লী গেলেন সেই সময় পশ্চিমবাংলার প্রতিটি মানুষ তাকিয়ে রয়েছে একই দিকে। দিল্লীর সঙ্গে আলোচনার মাধ্যমে পশ্চিমবাংলার খাদ্য পরিস্থিতির কতখানি সুরাহা হয় তাকিয়ে রয়েছে সেই দিকে। বিভিন্ন জেলা কর্ডনিংগুলি কতখানি শিথিল দেখা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বলবো অবিলম্বে জেলা কর্ডনিং শিথিল করা হোক। নদীয়া এবং বর্ধমান জেলার কর্ডনিং ব্যবস্থা শিথিল করা না হলে তিন দিন দেখে অনশনে বসতে বাধ্য হবো।

**Shri Niranjan Dihidar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্পীকার স্যার, আমরা প্রতি বারই আসানসোল-এর জলসঙ্কট নিয়ে বারবার বলেছি। বর্তমানে আসানসোলে দারুন জল সঙ্কট দেখা দিয়েছে। ইতিমধ্যেই পক্স দেখা দিয়েছে। যদি অনতিবিলম্বে জল সরবরাহ না করা হয় তাহলে কলেরা প্রভৃতি মহামারী রোগ দেখা দেবে। এর আগে আমি বলেছিলাম যে আসানসোলে ২ লক্ষ লোকের বাস। সেখানে 8 লক্ষ গ্যালন জল সরবরাহ করা হয় এবং ন্যূনতম

৮ লক্ষ গ্যালন জল দরকার। ইতিপূর্বে আসানসোলে সেটেলার টাউনশিপ স্কীম যেটা চালু হল তাতে ২ লক্ষ গ্যালন জল দেবার কথা ছিল কিন্তু সেখানে ৭৫ হাজার গ্যালন জল দেওয়া হয়েছে। এ ছাড়া রাণীগঞ্জ কোলফিল্ড ওয়াটার ওয়ার্কস তাতে জল দেবার কথা ছিল কিছু কোন জল পাওয়া যায়নি। ডঃ বিধান চন্দ্র রায়ের আমলে আড়াই কোটি টাকার একটা স্কীম করা হয়েছিল কিন্তু আজ পর্যন্ত তা চালু করা সম্ভব হয়নি। ফলে সেখানে জলের অভাব প্রচন্ডভাবে বেড়ে গেছে। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করবো তিনি যেন অবিলম্বে এই স্কীমগুলি চালু করার সু-ব্যবস্থা করেন। বর্তমানে ট্রাকে করে জল সরবরাহের ব্যবস্থা না করলে সেখানকার অবস্থা খুবই শোচনীয় হয়ে পড়বে এবং এই ট্রাকে করে জল সরবরাহ করার জন্য যাতে অর্থ মঞ্জুর করা হয় এই দাবী আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

Mr Speaker : Honourable Members, I have received a telegram informing that Shri Nabakumar Chatterjee, M.L.A., of Memari Constituency has been severely injured by some rowdy mob demanding fertilised. The telegram was sent by Shri Dipak Konar, President, Memari, Block No.2 Congress Committee. I draw the attention of the Minister concerned in this regard.

I have received another telegram from our M.L.A., Shri Panchanan Sinha. The telegram is as follows:

"Jobedali Mollah, President, Kalikatla and Secretary, Canning, No. 2 Block Congress, brutally killed on spot. Two others including chowkidar seriously injured by armed gang at Narabunihat, Canning P.S., of my constituency on Thursday evening. Panic prevails high. Strong police action against assailant, demands my personal supervision on the place of occurrence at once solicited. Law and order position has been fast deteriorating No effective police vigilance camp noticeable. Another police camp at Narabunihat required

Sd Panchanan Sinha, M.L.A."

So I draw the attention of the Minister concerned to this telegram and request him to take necessary action in the matter.

**Shri Abdus Sattar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফার্টিলাইজারের চাহিদা চারিদিকে বেড়েছে এবং প্রত্যেকদিন চারিদিক থেকে এই ফার্টিলাইজারের ব্যাপারে আমাদের কাছে টেলিগ্রাম আসছে। গতবারে আগাস্ট থেকে জানুয়ারী পর্যন্ত ফার্টিলাইজারের চাহিদা ছিল ২ লক্ষ ১৩ হাজার মেট্রিক টন ফর নাইট্রোজেন। আমাদের সাপ্লাই দেওয়া হবে কেন্দ্রীয় সরকার বলেছিলেন ৪৫ হাজার মেট্রিক টন। কিন্তু আমরা এ্যাকচুয়্যালি জানুয়ারী পর্যন্ত পেয়েছিলাম রবি ফসলের জন্য মাত্র ২৭ হাজার মেট্রিক টন। ফেব্রুয়ারী থেকে আমন এবং বোরোর জন্য আমাদের চাহিদা ৮ লক্ষ ৩৮ হাজার মেট্রিক টন। তার মধ্যে ইতিমধ্যে আমরা পেয়েছি ১৫ হাজার মেট্রিক টন। আমাদের দুর্গাপুর থেকে যে ফার্টিলাইজারটা আসতো, সেখানে যে লেবার ট্রাবল চলছিল, সেটা মিটে গেছে, সেখান থেকেও পাওয়া যাবে। স্পীকার মহাশয়, যে টেলিগ্রাম আমাদের দিলেন, এই ঘটনার খবর আমরা আজকে অফিসে পেয়েছি এবং আজকে কমিশনারকে বলেছি যে যেখানে যেখানে বোরো দানের চাষ হচ্ছে সেখানে যেন ইমিডিয়েটলি র‍্যাশ করে পান। দুর্গাপুর থেকে ট্রেনে করে ফার্টিলাইজার আনতে সময় লাগবে, সেইজন্য বাই রুট লরি করে এনে সাপ্লাই দেবার জন্য ব্যবস্থা করার কথা বলেছি, হুগলি, মেদিনীপুর প্রভৃতি তিনটি জেলায় সবচেয়ে বেশী বোরো ধানের চাষ হচ্ছে। নদীয়া, মালদহ, মুর্শীদাবাদ, পশ্চিম দিনাজপুর প্রভৃতি জেলার বিভিন্ন জায়গায় কিছু কিছু যে

বোরো চাষ হচ্ছে সেখানে যেন আমাদের যা সামর্থ্য সেই সার যেন টাইমলি গিয়ে পৌঁছায় তার চেষ্টা আমরা করছি।

আমাদের হাতে যদি বেশী না থাকে তাহলে এক বেশী কিছুতেই আমরা দিতে পারি না। এখন কথা হচ্ছে কেমিক্যাল ফর্টিলাইজার-এর পরিবর্তে অন্য ফার্টিলাইজারের ব্যবস্থা করতে হবে, যে কথা ডাঃ আবেদিন আগেই বলেছেন। এখন কম আছে, সুতরাং এটাই আমাদের ভাগ করে সকলকে দিতে হবে, তবে বোরো ধান যাতে নষ্ট না হয় তারজন্য যা যা দরকার আমাদের তা করতে হবে এবং সেই জন্য আমরা চেষ্টা করছি।

[3-00—3-10 p.m.]

**Shri Sachinandan Sau :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, সুতরাং আমাকে এই বিষয়ে কিছু বলতে হবে।

**Mr. Speaker :** I am sorry I can't allow you.

**Shri Sachinandan Sau :**

স্যার, আপনি আমাকে বলবার সুযোগ দিন, কারণ সারের বিষয় সভায় বলার প্রয়োজনীয়তা রয়েছে। সারের বিষয় আজকে বলতে হবেই।

**Mr. Speaker :** Mr. Sau, please do not be excited. Under what rule you are demanding that I must give you a hearing? Cite the rule. After the statement of a Minister no Honourable Member can claim that he has the right to speak.

**Shri Sachinandan Sau :** Sir, I rise on a point of order.

**Mr. Speaker :** There is no point of order in it.

### Statement under Rule 346

**Shri Mrityunjoy Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতিক্রমে আমি একটি সরকারী সিদ্ধান্ত এই হাউসের সামনে রাখতে চাই। আমরা গত ১৯৭২ সাল থেকে ৫০টির মত আংশিক সময়ের বি, টি, শিক্ষণকেন্দ্র খুলেছি। যেখানে কর্মরত মাধ্যমিক শিক্ষকগণ সন্ধ্যাবেলা ক্লাস করে ১৮ মাসের কোর্স পড়ে বি, এড, ডিগ্রি পেতে পারবেন। কেন্দ্রগুলি বর্ধমান ও উত্তরবঙ্গ বিশ্ব-বিদ্যালয়ের এলাকার মধ্যে অবস্থিত। কলিকাতা বিশ্ববিদ্যালয় আমাদের এই পরিকল্পনা গ্রহণ করেন নাই। সেই কারণে আমরা নিজেরাই এই বিশ্ববিদ্যালয়ের এলাকার মধ্যে প্রায় ৮০টি আংশিক সময়ের বি, এড, শিক্ষণকেন্দ্র খুলব স্থির করেছি। এগুলিতে কর্মরত শিক্ষকগণ ১৮ মাসে শিক্ষা গ্রহণ করে আমাদের দেওয়া বি, এড, ডিপ্লোমা লাভ করতে পারবেন।

**Shrimati Ila Mitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। এইবারের বাজেট সেসন শুরু হওয়ার পর থেকে একটি বিশেষ জিনিষ লক্ষ্য করা যাচ্ছে যে, সভ্যরা যে সমস্ত বিষয়ে জানাচ্ছে বা জানতে চাচ্ছেন বা কনসট্রাকটিভ সাজেশন দিচ্ছেন, বা কোন মতামত উল্লেখ করছেন যে এইগুলি করলে ভাল হয় ইত্যাদি—আগেও এই বিধানসভায় দেখেছি এই জাতীয় ঘটনার সময় পারলে মন্ত্রীরা উত্তর দিতেন, নাহলে এড়িয়ে যেতেন, বিধান চন্দ্রের রায়ের আমল থেকে এইরকম দেখে আসছি। তখন

মন্ত্রীরা বলতেন যে, এটা গ্রহণ করতে পারছি না, বা এটা দেখছি, এটা হয় না ইত্যাদি। কিন্তু মন্ত্রীসভার পক্ষ থেকে কোন উক্তি করা হলে সেই উক্তির যথার্থতা মন্ত্রীকে প্রমাণ করতে হবে, এটাই হচ্ছে নিয়ম। এখন মন্ত্রীসভার পক্ষ থেকে যে ধরনের উক্তি করা হচ্ছে দীর্ঘ দিন যাবত মন্ত্রীসভার পক্ষ থেকে এই ধরনের উক্তি হয়নি। উদাহরণ স্বরূপ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাইছি যে সাত্তার সাহেব বললেন ধান সংগৃহীত হয়নি, কারণ সংগ্রহ কাজে সি, পি, আই, বাধা দিচ্ছে এর ফলে কাইসিস সৃষ্টি হচ্ছে। (ডাঃ জয়নাল আবেদিনঃ — কোশ্চেন) একজন মন্ত্রী যখন এইরূপ উক্তি করলেন, তখন তাকে প্রমাণ করে দিতে হবে কোথায় হয়নি, কি হয়নি, কাদের জন্য হয়নি ইত্যাদি। মাননীয় অধ্যক্ষ মহাশয় এইরূপ অনেক উদাহরণ আছে, কিন্তু আমি আর বেশী সময় নিতে চাই না, আমি আপনার কাছে রুলিং চাইছি, আপনি এই বিষয়ে আপনার মতামত প্রকাশ করুন।

**Shri Abdus Sattar :**

স্যার, তিনি আমাকে চুস করেছেন বলে আমি কিছু বলব। আমি গোটা জেলার কথা বলিনি, মুর্শিদাবাদ জেলার কথা বলেছি। ধান সংগ্রহ হয়নি একথা বলছিল। ধান সংগ্রহ করা আপনাদের পার্টিকুলার কোন মেম্বার বাধা দিয়েছেন। আপনারা ভাববেন না যে সি, পি, আই, বলেই সব সাধু হয়ে গেল, সে কোন দোষ করতে পারে না। মানুষের মধ্যে যেমন ভাল মন্দ আছে। আপনাদের মধ্যেও তাই আছে। আপনাদের মধ্যেও তো জোতদার থাকতে পারেন এবং যিনি বাধা সৃষ্টি করছেন।

**Shrimati Ila Mitra :**

আপনি নাম দিয়ে বলবেন যে এই ঘটনা হয়েছিল।

**Dr. Zainal Abedin :**

যাঁরা ডিপেণ্ড করতে পারেন না তাঁদের কথা বলি না। পার্লামেন্ট-এ টিকিট আছে তাতে যাঁরা এই হাউসে এসে ডিপেণ্ড করতে পারেন না তাঁদের নাম করে বলি না।

(গোলমাল)

**Mr. Speaker :**

আমি প্রত্যেকটি মেম্বার-কে অনুরোধ করবো যখন বক্তব্য রাখবেন তখন ব্যাক্তিগত পর্য্যায়ে বক্তব্য না রাখাই উচিৎ। কখনও এমন বক্তব্য রাখবেন না যাতে আর একজন অনারেবল মেম্বার আঘাত পান। আপনারাও যদি বেশী "টাচি" হন তাহলে হাউস চালানই মুস্কিল। আমরা যেন সবটাই স্পোর্টসম্যানস্ স্পিরিটও নেবার চেষ্টা করি এবং আমরা যেন "টাচি" না হই। ট্রেজারি বেঞ্চএর মাননীয় সভ্যদের অনুরোধ করব তাঁরা যেন কোন সভ্য সম্বন্ধে কোন ব্যক্তিগত কথা (বলতে) এভয়েড করেন যাতে কারুর মনে কোন দুঃখ না লাগে।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

ব্যাপারটা দুঃখের ব্যাপার নয়। বাজেট বিতর্কে আমরা বিভিন্ন যে পরামর্শ দিয়েছি মন্ত্রীরা সে বিষয়ে কোন জবাব দেবেন কিনা এটা ছিল শ্রীমতী মিত্রের মূলকথা। দুঃখ বেদনার কথা নিবেদন করার প্রয়োজন নেই। বিধানসভার সভ্য হিসাবে যেসব সাজেসান আমরা দিচ্ছি মন্ত্রীসভার কাছ থেকে কোন জবাব পাচ্ছি না। এ বিষয়ে কি হল সেটাই হচ্ছে মূলকথা।

[3-10—3-40 p.m.]

**Mr. Speaker :**

মিনিষ্টার যাঁরা আছেন তাঁরা মাননীয় সদস্যদের প্রশ্নের যতদূর সম্ভব উত্তর দেওয়ার চেষ্টা করবেন। তবে সমস্ত প্রশ্নের জবাব দেওয়া সম্ভব নয়, কারণ, সময় সীমিত।

সেজন্য মূল বক্তব্য যে কোন সদস্য তুলুন না কেন যে কোন ডিমাণ্ড সম্পর্কে টেজারী বেঞ্চ থেকে তার নিশ্চয়ই জবাব দেবেন, তবে সমস্ত প্রশ্নের হয়ত জবাব দিতে পারবেন না। মাননীয় সদস্যরা যেমন প্রশ্ন করার সুযোগ পেয়ে যাচ্ছেন তেমনি মিনিস্টাররাও গভর্ণমেন্টের পলিসি কি, সেই সম্বন্ধে গভর্ণমেন্টের বক্তব্য কি সেটার জবাব দেওয়ারও সুযোগ পেয়ে যাচ্ছেন। নিশ্চয়ই তাঁরা সেই সুযোগের সদ্ব্যবহার করবেন উত্তর দিয়ে। তবে শালীনতার মধ্যে দিয়ে আমরা দেখব ব্যক্তিগতভাবে কাউকে যেন আক্রমণ না করি।

**Shri Sunil Mohan Ghosh Moulik :**

মিঃ স্পীকার, স্যার, আমি এইমাত্র একটা টেলিগ্রাম পেলাম আমার কনস্টিটিউয়েন্সি থেকে যে ক্যানেল-এর জল না যাওয়ার ফলে আই আর এইট ধান মরতে বসেছে। আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর কাছে এটা পাঠিয়ে দিচ্ছি যাতে ইমিডিয়েট্‌লি ক্যানেলের জল ছাড়া হয়।

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

মিঃ স্পীকার, স্যার, আমাদের জল যথেষ্ট আছে, তবে টেক্‌নোক্রেটদের স্ট্রাইকের জন্য নানা রকম অসুবিধা হচ্ছে। আমরা চেষ্টা করছি জল দেবার। যদি টেকনোক্রেটদের যাঁরা চ্যাম্পিয়ান করছেন তাঁরা এ্যাডভাইস দেন তাহলে ভালই হবে, জলটা পৌছবে।

**Shri Ananta Kumar Bharati :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেলগাছিয়ার ভেটারিনারী কলেজ থেকে একদল ছাত্র তাদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে এখানে উপস্থিত হয়েছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার মাননীয় সদস্যবৃন্দকে বলব বিশেষ করে আমাদের যিনি পশুপালনমন্ত্রী আছেন তঁার কাছে অনুরোধ করব তাদের দাবি-দাওয়া সম্বন্ধে বিবেচনা করতে। তাদের দাবি-দাওয়া হচ্ছে পশ্চিমবঙ্গে অবিলম্বে কৃষি বিশ্ববিদ্যালয় স্থাপন করে ভেটারিনারি কলেজকে তার মধ্যে অন্তর্ভুক্ত করতে হবে, ভেটারিনারী গ্র্যাজুয়েটদের মেডিকো টেক্‌নোক্রেট গ্র্যাজুয়েট হিসাবে স্বীকৃতি দিতে হবে। এছাড়া প্রতি ব্লককে ২ জন ভেটারিনারী সার্জেন নিয়োগ করার সিদ্ধান্ত নিতে হবে সরকারকে। এছাড়া আরো অন্যান্য দাবি-দাওয়া আছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে বিশেষ করে যিনি পশুপালনমন্ত্রী তাঁর আছে অনুরোধ করব তিনি সেখানে গিয়ে তাদের সামনে তাদের দাবি-দাওয়া সম্বন্ধে কিছু বক্তব্য রাখুন।

**Shri Pankaj Kumar Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুনেছি আমাদের একজন মাননীয় এম, এল, এ-কে লাঞ্ছিত হতে হয়েছে, এ সম্বন্ধে সর্বশেষ পরিস্থিতি হাউসকে জানাবার জন্য আপনার মাধ্যমে অনুরোধ করছি।

## VOTING ON DEMANDS FOR GRANTS

### Demand No. 44

Major Heads : 288-Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), 488-Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), and 688-Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons).

**Shri Santosh Kumar Roy** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 11,35,09,000 be granted for expenditure under Demand No. 44 Major Heads : 288-Social Security and Welfare

(Relief and Rehabilitation of Displaced Persons), 488-Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), and 688-Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons).'

**Mr. Speaker :** Mr. Roy, your speech may be taken as read.

**Shri Santosh Kumar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

চলতি আর্থিক বছরে উদ্বাস্তু পুনর্বাসন বিভাগের বিভিন্ন রকম কাজের এবং আগামী বছরের জন্য প্রস্তাবিত কাজের একটি সংক্ষিপ্ত বিবরণ এই অধিবেশনে পেশ করার অনুমতি চাইছি

পশ্চিমবাংলার জনসংখ্যার শতকরা ১৩ জন পূর্ববাংলা থেকে আগত উদ্বাস্তু। একথা আজ কারো অজানা নয় যে, দীর্ঘ ২৬ বছরের প্রচেষ্টা সত্ত্বেও এঁদের পূর্ণ পুনর্বাসন, বিশেষতঃ অর্থনৈতিক পুনর্বাসন, আজও সম্ভব হয় নি। এই প্রচেষ্টার মধ্যে ছিল অনেক ত্রুটি, ছিল যথেষ্ট আন্তরিকতার অভাব। এই সমস্যার সুষ্ঠু সমাধানের নৈতিক ও আর্থিক দায়িত্ব প্রধানতঃ কেন্দ্রীয় সরকারের; সেজন্য এসম্পর্কে নীতি-নির্ধারণ ও অর্থের বরাদ্দ করেন কেন্দ্রীয় সরকার, আর সেই নীতি কাজে রূপায়িত করেন রাজ্যসরকার। এই নীতি-নির্ধারণের মধ্যেই ছিল আসল গলদ। একটা বৈষম্যমূলক নীতি গ্রহণ ক'রে কেন্দ্র যে বিরাট ভুল করেছিলেন তার মাশুল আজও আমরা দিয়ে যাচ্ছি। কিন্তু আশ্চর্য এই যে, এই নীতির বিরুদ্ধে পশ্চিম বাংলার পক্ষ থেকে একটি কথাও তখন কেউ উচ্চারণ করেন নি। এই প্রথম বর্তমান রাজ্যসরকার বৈষম্যমূলক নীতির কথা সবিস্তারে উল্লেখ করেছেন। পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের পুনর্বাসন ত্বরান্বিত করার জন্য কয়েক বছরের মধ্যে যে বিপুল পরিমাণ অর্থ ব্যয় করা হয়েছিল, তার চেয়ে অনেক কম ব্যয় করা হয়েছে পূর্বাঞ্চলের উদ্বাস্তুদের জন্য সুদীর্ঘ ২৬ বছরের মধ্যে। তার ওপরে পশ্চিম পাকিস্তানে ফেলে-আসা সম্পত্তির জন্য ক্ষতিপূরণ দেওয়া হয়েছে প্রায় ১৯২ কোটি টাকা। কিন্তু পূর্ব পাকিস্তানে ফেলে আসা সম্পত্তির জন্য একটি কপর্দকও দেওয়া হয় নি।

শুধু তাই নয়, ইতিপূর্বে কখনও এই বিরাট সমস্যাটিকে একটি সামগ্রিক বা নতুন দৃষ্টি ভঙ্গি নিয়ে বিচার করা হয় নি। যখন যেরকম পরিস্থিতির উদ্ভব হয়েছিল, পুনর্বাসনের নীতিও সাময়িকভাবে সেইভাবে গ্রহণ করা হয়েছিল। অবশ্য সমস্যাটির স্থায়ী সমাধানের জন্য প্রয়োজনীয় অর্থের সঠিক পরিমাপ করার পথে কিছু অন্তরায় ছিল সন্দেহ নেই। পূর্বসীমান্তের ওপারে একটি বন্ধুত্বপূর্ণ নতুন রাষ্ট্র জন্ম নেবার পরে বর্তমান রাজ্যসরকার অনুভব করলেন যে, এবার একটি নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে বলিষ্ঠ নীতির মাধ্যমে পুনর্বাসন সমস্যাটির চিরসমাপ্তি ঘটাতে হবে। এই উদ্দেশ্যে এই প্রথম ১২৫ কোটি টাকার একটি পঞ্চবার্ষিক পরিকল্পনা প্রণয়ন করা হয় ১৯৭২ সালের আগষ্ট মাসে। ভারত সরকারের সঙ্গে প্রাথমিক আলোচনার পর পরিকল্পনাটির আর্থিক পরিমাণ ১৫০ কোটি টাকা পর্যন্ত বাড়িয়ে ১৯৭৩ সালের জুলাই মাসে এটিকে পুনর্বাসন সমীক্ষা সমিতি ও যোজনা কমিশনের কাছে পেশ করা হয়। উচ্চক্ষমতাসম্পন্ন সমীক্ষা সমিতি বিশদভাবে বিবেচনা ক'রে পরিকল্পনাটিকে একটি "বাস্তবধর্মী" কর্মসূচি' ব'লে অভিনন্দিত ক'রেন। যোজনা কমিশন বিভিন্ন স্তরে এর বিচার-বিশ্লেষণ করেন, এবং তাঁদের পরামর্শে পরিকল্পনাটিকে নতুনভাবে সাজিয়ে সম্প্রতি আবার পেশ করা হয়েছে। কেন্দ্রীয় যোজনামন্ত্রী মহোদয় গত মাসের ২৩ তারিখে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনান্তে বলেন যে, 'এই প্রথম রাজ্য-সরকার এমন একটি সামগ্রিক পরিকল্পনা তৈরি করেছেন, যার গঠনটি সুদৃঢ় এবং উদ্দেশ্য কার্যকারিতামুখী"। উদ্বাস্তু সমস্যা সমাধানের জন্য বর্তমান রাজ্যসরকার এপর্যন্ত যে কয়েকটি সাহসিকতা প্রগতিশীল পন্থা অবলম্বন করেছেন তিনি তার ভূয়সী প্রশংসা

করেন। তিনি আশ্বাস দেন যে, উদ্বাস্তু-অধ্যুষিত সমস্ত অঞ্চলে অন্যান্য দুঃস্থ শ্রেণীর সঙ্গে উদ্বাস্তুদেরও জীবনযাত্রার মান ও পরিবেশের সর্বাঙ্গীন উন্নতির জন্য যথেষ্ট অর্থ মঞ্জুর করা হবে। উদ্বাস্তু ভাইবোনেরা যাতে নিজেদের আর পরবাসী ব'লে মনে না করেন, তাঁরা যাতে পশ্চিমবাংলার সমাজ জীবনের সঙ্গে একাত্ম হয়ে যেতে পারেন, সেজন্যই এ ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। অধ্যক্ষ মহোদয়, এটি একটি সম্পূর্ণ নতুন দৃষ্টিভঙ্গি। বহু বছর যাবত যাঁরা পশ্চিমবাংলার মানুষের সুখদুঃখের ভাগী হয়ে এখানকার সমাজজীবনে নিজস্ব স্থান অধিকার করেছেন, যাঁরা স্থায়ী অধিবাসী হিসেবে এদেশের রাজনৈতিক, অর্থনীতিক এবং সাংস্কৃতিক জীবনের এক অবিচ্ছেদ্য অঙ্গে পরিণত হয়েছেন, তাঁদের আজও বহিরাগত শরণার্থী বা উদ্বাস্তু আখ্যা দেওয়া সমীচীন নয়। তাঁরা নিজেরাও এই বেদনাকর পরিচয়তিলক মুছে ফেলতে চান।

অনুসন্ধান ক'রে দেখা গেছে যে, এত বছর পরেও উদ্বাস্তু পরিবারদের মাথাপিছু গড় আয় সর্বভারতীয় গড় আয়ের অনেক কম--এমনকি পশ্চিমবাংলার মাথাপিছু গড় আয়েরও নীচে। এজন্যই আমাদের পরিকল্পনাতে তাঁদের আর্থনীতিক পুনর্বাসনের ওপর বেশি জোর দেওয়া হয়েছে। চাষী পরিবারদের যে স্বল্প পরিমাণ জমি দেওয়া হয়েছিল তার সামান্য ফসল একটি পরিবারের নিম্নতমমানের জীবনযাত্রার পক্ষেও যথেষ্ট নয়। তাই তাদের কৃষিজমিতে জলসেচ এবং গোপালন বা মুরগি পালনের মাধ্যমে অতিরিক্ত আয়ের জন্য ৬·৮৯ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। গ্রামাঞ্চলের অ-কৃষি পরিবারদের জন্য মৎস্যচাষ, গরু ও মুরগি পালন এবং সাইকেল রিক্সার প্রস্তাব করা হয়েছে--এই খাতে ব্যয় হবে ৭·৬৩ কোটি টাকা। শহরাঞ্চলে প্রাক্তন শিবিরগুলির অধিবাসী, আদালতের রায়ের দ্বারা রক্ষিত পরিবারবর্গ এবং সরকারী জমি ও বাড়ি দখলকারী পরিবারদের পুনর্বাসনের জন্য ৩·৪৮ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব আছে, এবং অন্যান্য পরিবারদের ক্ষুদ্র ব্যবসা ও সাইকেল রিক্সা কেনার জন্য ৫·২৫ কোটি টাকা ঋণ দেবার প্রস্তাব করা হয়েছে। শিক্ষিত উদ্বাস্তু বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য যাতে নতুন নতুন শিল্প স্থাপন সম্ভব হয় সেই কাজে উৎসাহ দেবার জন্য শিল্পোদ্যোগীদের গ্রামীণ শিল্প ও শিল্পনগরী স্থাপনের জন্য ঋণের সুদ ও কর্মীদের বেতন বাবদ আংশিক সাহায্যদান, কারিগরীশিক্ষা ও প্রশিক্ষণ ও স্বাবলম্বন ইত্যাদি বাবদ ধরা হয়েছে ২৯·৫২ কোটি টাকা। তা ছাড়া আছে শিক্ষা ও চিকিৎসার জন্য ৩·৫০ কোটি টাকা, ভূমিগ্রহ ও উপনিবেশ উন্নয়নের জন্য, ২২·৭৫ কোটি টাকা এবং অক্ষম সদনবাসীদের জন্য সাতটি স্থায়ী সদন নির্মাণ ও সক্ষম সদনবাসীদের পুনর্বাসনের জন্য ৩·৫৯ কোটি টাকা। এইসব প্রকল্পের মাধ্যমে প্রায় ৩ লক্ষ ৫৮ হাজার পরিবারভুক্ত ১৩ লক্ষ উদ্বাস্তুর সুষ্ঠু পুনর্বাসন সম্ভব হবে।

আমাদের এই পরিকল্পনা নিয়ে সংবাদপত্রে এবং উদ্বাস্তুমহলে বহু আলোচনা হয়েছে। সুখের বিষয়, পুনর্বাসনে রাজ্যসরকারের প্রচেষ্টা উদ্বাস্তু ভাইবোনদের অন্তরে এক নতুন আশার সঞ্চার করেছে। ইতিপূর্বেই যে কয়েকটি প্রকল্প রূপায়িত হয়েছে এবং হতে চলেছে তাতে উদ্বাস্তু ভাইবোনেরা নিশ্চয়ই উপলব্ধি করছেন যে, তাঁদের দীর্ঘদিনের সমস্যাগুলির মোকাবিলা বর্তমান রাজ্যসরকার গতানুগতিক চালে করতে যাচ্ছেন না। কয়েকটি উদাহরণ দিলে আমার এই বক্তব্য প্রমাণিত হবে। উদ্বাস্তুদের বাস্তু ও কৃষি জমির স্বত্বাধিকার বিনামূল্যে দেবার অচিন্তিতপূর্ব প্রস্তাবটি আমাদের পরিকল্পনার মধ্যে সবচেয়ে বেশি বৈশিষ্ট্য-মূলক। অধ্যক্ষ মহোদয়, আমি সানন্দে জানাচ্ছি যে, গুরুত্বপূর্ণ এই প্রকল্পটি ভারত সরকার সম্প্রতি মঞ্জুর করেছেন। গত সাধারণতন্ত্র দিবসে দক্ষিণ কলকাতার উপকণ্ঠে উদ্বাস্তুদের এক বিরাট জনসভায় আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সরকারের এই সিদ্ধান্ত আনুষ্ঠানিকভাবে ঘোষণা করেছেন। আমাদের পঞ্চবার্ষিক পরিকল্পনা রূপায়ণে এটি হ'ল প্রথম বলিষ্ঠ পদক্ষেপ। এটি কার্যকর করতে মোট ব্যয়ের পরিমাণ প্রায় ৩৬ কোটি টাকা, তার মধ্যে প্রায় ১৪ কোটি টাকা ইতিপূর্বেই ভূমিগ্রহ ও উন্নয়নের কাজে ব্যয়িত হয়েছে। এতে উপকৃত হবেন প্রায় ১ লক্ষ ৪০ হাজার উদ্বাস্তু পরিবার এবং প্রায় ৮১ হাজার জমির স্বত্ব তাঁরা পাবেন বিনামূল্যে। গ্রাম-অঞ্চলের বাসিন্দাদের জমির পূর্ণ স্বত্ব দেওয়া হবে বিনামূল্যে, এবং শহর-অঞ্চলের বাসিন্দাদের নামমাত্র (কাঠা প্রতি ৮০ পয়সা) খাজনার বিনিময়ে ৯৯ বছরের জন্য

জমির পাট্টা দেওয়া হবে। পরিকল্পনাটির বাস্তব রূপায়ণ অত্যন্ত দুরূহ কাজ। তবুও কাজটি যাতে অতি সত্বর সম্পূর্ণ করা যায় সেজন্য চেষ্টার ত্রুটি হবে না।

চলতি আর্থিক বছরে এই বিভাগের আরেকটি উল্লেখযোগ্য প্রকল্প ১১ হাজারেরও বেশি শিক্ষিত তরুণ-তরুণীকে হাতে-কলমে শিক্ষা ও আর্থিক সাহায্য দিয়ে স্বাবলম্বী ক'রে তোলার ব্যবস্থা। দুই হাজার গ্রাজুয়েট এবং ৯ হাজার স্কুল-ফাইনাল পাশ বা সমশিক্ষা-সম্পন্ন কর্ম-হীন উদ্বাস্তু যুবক-যুবতীকে জীবিকা সংগ্রহের উপযোগী নানারকম কাজে স্বল্প-মেয়াদী শিক্ষা দেওয়া হচ্ছে। প্রকল্পটি আমাদের কাছে আসে মাত্র কয়েক মাস আগে, সুতরাং এর রূপায়ণ শুরু করতে যথেষ্ট বিলম্ব হয়। চলতি আর্থিক বছরের মধ্যেই প্রশিক্ষণ শেষ ক'রে রাষ্ট্রায়ত্ত ব্যাংকগুলি থেকে প্রয়োজনীয় ঋণ সংগ্রহ করতে হবে। সময়ের স্বল্পতা সত্ত্বেও রাজ্যের প্রত্যেক জেলার বিভিন্ন অঞ্চলে প্রশিক্ষণের আয়োজন করা হয়েছে। এমন সব কাজে শিক্ষা দেওয়া হচ্ছে যাতে শিক্ষানবীশরা শিক্ষান্তে চাকুরির সন্ধান না ক'রে নিজেরাই এক একটি ক্ষুদ্র শিল্প বা ব্যবসা স্থাপন ক'রে স্বাবলম্বী হতে পারেন। সেজন্য যতটুকু মূলধনের প্রয়োজন তার শতকরা ১০ ভাগ দেবেন সরকার আর ৯০ ভাগ দেবেন যেকোন রাষ্ট্রায়ত্ত ব্যাংক দীর্ঘমেয়াদী ঋণ হিসাবে। চলতি আর্থিক বছরে ৫১ লক্ষ টাকা বৃত্তি হিসাবে ব্যয় হবে আশা করা যায়।

চলতি বছরে আরেকটি উল্লেখযোগ্য কাজ উদ্বাস্তুদের সরকারী ঋণের বোঝা আরো অনেক-খানি লাঘব করা। গৃহনির্মাণ, বাস্তু ও কৃষি জমি খরিদ, ক্ষুদ্র ব্যবসা ও কৃষিকদের জন্য ৩৮·৩৮ কোটি টাকা উদ্বাস্তুদের ঋণ দেওয়া হয়েছিল। উদ্বাস্তুদের আর্থিক অবস্থা এবং এই ঋণ পরিশোধে অক্ষমতা বিবেচনা ক'রে প্রায় ২০ কোটি টাকার ঋণ মকুব করা হয়েছে। পূর্বের নির্দেশ অনুযায়ী কোন পরিবারকেই এইসব ঋণ বাবদ দুই হাজার টাকার বেশি পরিশোধ করতে হ'ত না। সম্প্রতি এই দুই হাজার টাকারও ঋণের ভার কমিয়ে এক হাজার টাকায় নামানো হয়েছে। ফলে আরো প্রায় ১২ কোটি টাকা ঋণ মকুব হয়ে যাবে। অর্থাৎ ৩৮.৩৮ কোটি টাকা ঋণের মধ্যে মোট প্রায় ৩২ কোটি টাকার ঋণ মকুব করা হচ্ছে। এজন্য অধিকাংশ ঋণগ্রস্ত পরিবারই সম্পূর্ণ ঋণমুক্ত হ'তে পারবেন এবং তাঁদের আর্থিক অবস্থারও উন্নতি হবে। এখন থেকে কৃষিঋণ, জমি-বন্ধকী ঋণ ইত্যাদি পেতে তাঁদের আর কোন বাধা রইল না।

যোজনা কমিশন প্রস্তাব করেছেন যে, বৃহত্তর কলকাতার উপনিবেশগুলির উন্নয়ন দ্রুত সমাপ্তির জন্য এই কাজটির ভার সি এম ডি এ-কে দেওয়া হবে। এই সংস্থাটির লোকবল ও অর্থসঙ্গতি এ কাজটিকে শুধু যে ত্বরান্বিত করবে তাই নয়, উন্নয়নের মানও বৃদ্ধি পাবে অনেকখানি। সি এম ডি এ-র এলাকার বাইরে শহরাঞ্চলের উপনিবেশগুলির উন্নয়ন করবে স্থানীয় পৌরসভাগুলি, এবং সেজন্য প্রয়োজনমত বিশেষ আর্থিক সাহায্যের ব্যবস্থা করা হবে। গ্রামাঞ্চলের উপনিবেশগুলির উন্নয়ন ও পানীয় জল সরবরাহের ভার নেবে যোজনা কমিশনের 'ন্যূনতম প্রয়োজন প্রকল্প'। কিছু সরকারী ও স্বদখল উপনিবেশে পানীয় জলের অভাব দূর করবার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ সাহায্য চেয়েছিলাম। সাহায্য না পাওয়ায় রাজ্য সরকারের তহবিল থেকে ১০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে নতুন নলকূপ বসানো ও পুরানো নলকূপ মেরামতের জন্য। সংশ্লিষ্ট সরকারী কর্মচারীদের সাম্প্রতিক কর্মবিরতি না হ'লে এই জরুরী কাজটি চলতি বছরেই শেষ করা যেতো।

সরকার-পরিচালিত সদনগুলিতে এখন ৭,২০০ পরিবার বাস করেন। এঁদের মধ্যে প্রায় ৪,৭০০ পরিবার পুনর্বাসনের যোগ্য নন; তাঁদের জন্য ১ কোটি ৪৪ লক্ষ টাকা ব্যয়ে সাতটি স্থায়ী আবাস তৈরি করার ব্যবস্থা হচ্ছে—সেখানে তাঁদের শিক্ষা ও চিকিৎসার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা থাকবে। অবশিষ্ট ২,৫০০ পরিবারকে পুনর্বাসন দিতে পারলে পশ্চিমবাংলায় আর কোন উদ্বাস্তু-সদন থাকবে না। সদনবাসীদের মাথাপিছু মাসিক খরচের যে অপ্রতুল ব্যবস্থা ছিল (৩৫ টাকা) তার পরিমাণ বাড়িয়ে ৫০ টাকা করা হয়েছে। বায়নানামার মাধ্যমে সদনবাসীদের পুনর্বাসন ত্বরান্বিত করার উদ্দেশ্যে জমির ক্রয়মূল্য বৃদ্ধি করা হয়েছে।

যতখানি হিসাব পাওয়া গেছে তাতে দেখা যায় যে, চলতি বছরে এ পর্যন্ত ত্রাণ, পুনর্বাসন ও অন্যান্য কাজে চার কোটি টাকার কিছু বেশি ব্যয় হয়েছে। শেষ পর্যন্ত আরো দুই কোটি টাকা ব্যয় হবে মনে হয়। চলতি বছরে নতুন কোন প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার বিশেষ কিছু মঞ্জুর করেন নি। সমীক্ষা সমিতির অনুমোদিত কয়েকটি বৃহৎ প্রকল্প অনেকদিন ধ'রে কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে। আশঙ্কা এই যে, মঞ্জুরীকৃত অর্থ যখন আমাদের হাতে এসে পৌঁছবে, তখন ক্রমবর্ধমান দ্রব্যমূল্যের দরুন সেগুলিকে রূপায়িত করা কঠিন হবে।

আগামী আর্থিক বছরে উদ্বাস্তুদের কৃষি, গৃহনির্মাণ, জমিক্রয় ও ব্যবসা-বাণিজ্যের জন্য এবং উন্নয়নের জন্য কয়েকটি পৌরসভাকে ঋণদান বাবত দুই কোটি টাকার বরাদ্দ করা হয়েছে। ভূমিগ্রহ, উপনিবেশ উন্নয়ন, বাজার স্থাপন, মুরগি পালনকেন্দ্র ইত্যাদির জন্য ৯২ লক্ষ টাকা, সরকারী সদনগুলির জন্য ১ কোটি ৪২ লক্ষ টাকা, চিকিৎসার জন্য ৩৪ লক্ষ টাকা, উৎপাদন কেন্দ্রগুলির জন্য ১৫ লক্ষ টাকা, এবং বাংলাদেশের শরণার্থী-সংক্রান্ত বকেয়া কাজের জন্য প্রায় ১ কোটি ৯৭ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এ ছাড়া শিক্ষা-বিভাগের মাধ্যমে উদ্বাস্তু ছেলেমেয়েদের শিক্ষার জন্য ৩ কোটি ৮৩ লক্ষ টাকা ব্যয়ের বরাদ্দ আছে।

চলতি বছরে এই বিভাগের কয়েকটি বৈশিষ্ট্যমূলক প্রকল্প ও কর্মতৎপরতার কথা উল্লেখ করলাম। এর থেকে স্পষ্ট বোঝা যাচ্ছে যে, লক্ষ লক্ষ উদ্বাস্তু ভাইবোনদের পুনর্বাসনের দুরূহ কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন করার জন্য বর্তমান রাজ্য সরকারের নিষ্ঠা ও আন্তরিকতার অভাব নেই। বহুদিন ধ'রে অবহেলিত একটি জটিল মানবিক সমস্যার সমাধান সহজসাধ্য নয়,—বিশেষতঃ যদি তার নীতি-নির্ধারণ ও ব্যয়ভার বহনের মুখ্য দায়িত্ব রাজ্য সরকারের নিজের হাতে না থাকে। পুনর্বাসন সমস্যার গুরুত্ব ও ব্যাপকতা আমার দেশবাসীরা নিশ্চয়ই উপলব্ধি করেন। কেবলমাত্র সরকারী প্রচেষ্টায় এর সমাধান সম্ভব নয়। তাই আমি মাননীয় সদস্যদের মাধ্যমে আবেদন জানাই যে, এই সমস্যার আশু সমাধানের কাজে সকলে যেন অকুণ্ঠভাবে সরকারকে সাহায্য করেন।

**Mr. Speaker** : The cut motion is in order and taken as moved.

**Shrimati Illa Mitra** : That the amount of the demand be reduced by Rs. 100

[At this stage the House was adjourned for 20 minutes.]

[After adjournment.]

**Shri Mrigendra Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট আলোচনা আরম্ভ হবার আগে আমি আপনার মাধ্যমে একটি গুরুতর এবং জরুরী প্রশ্ন তুলে ধরতে চাই। আমি এইমাত্র খবর পেলাম ইনডিয়ান অয়েল কর্পোরেসনের রিজিওন্যাল অফিসের কর্মচারীরা আকস্মিকভাবে ধর্মঘটের পথে নামছেন, এজিটেসন করছেন। এই ধর্মঘট যদি চলে তাহলে গোটা পশ্চিমবাংলায় আকস্মিকভাবে ভয়ঙ্কর দুর্যোগ নেমে আসবে কারণ একেই আমাদের ডিজেল এবং পেট্রোলের ক্রাইসিস্ রয়েছে। আমাদের পশ্চিমবাংলায় এই ইনডিয়ান অয়েল কর্পোরেসন হচ্ছে এক-মাত্র ডিজেল এবং পেট্রোলের সাপ্লায়ার। কাজেই কাল থেকে যদি এঁরা ধর্মঘটের পথে নামে তাহলে পশ্চিমবাংলায় কেরোসিন, ডিজেল এবং পেট্রোলের সাপ্লাই এ্যাব্রাপ্টলী পড়ে যাবে। আমি এই গুরুতর প্রশ্ন আপনার মাধ্যমে হাউসে তুলে ধরছি। স্যার, পশ্চিমবাংলায় এই দুর্যোগের মুহূর্তে অর্থাৎ ডাক্তার এবং ইঞ্জিনিয়ারদের ধর্মঘটের পর থেকে যেখানে যত অশান্তি এবং দুর্যোগ ঘনিয়ে উঠছে তার পেছনে রয়েছে আমাদের প্রোগ্রেসিভ ডেমো-ক্রেটিভ এ্যালায়েন্সের অন্যতম শরিক সি পি আই। আমরা লক্ষ্য করছি তাঁরা সর্বঘটে

বাধা দিচ্ছেন। ওখানে এ আই টি ইউ সি-র ইউনিয়ন রয়েছে। পশ্চিমবাংলায় যারা জবরদস্তি করছে তারা পি ডি এ-র ভেতরে থেকে তাদের নাম করে পেছন থেকে ছুরিকাঘাত করে আমাদের এই মোর্চা ভাঙ্গার চক্রান্ত করছে। উড়িষ্যা এবং উত্তরপ্রদেশে যেমন সুবিধাবাদীর দল কাজ করছে ঠিক তেমনি পশ্চিমবাংলায়ও তারা আগুন জ্বালাবার চেষ্টা করছে, সমস্ত ধর্মঘটের মূলে এঁরা রয়েছে। ইনডিয়ান অয়েল কর্পোরেসনে যদি ধর্মঘট চলে তাহলে কাল থেকে সমস্ত বাস, ট্যাক্সি এবং কেরোসিন বন্ধ হয়ে যাবে। এঁরা পেছন থেকে এরকম কাজ করছে যাতে দেশে অশান্তি নেমে আসে। কাজেই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি এই ব্যাপারে অবিলম্বে হস্তক্ষেপ করুন।

**Mr. Speaker :** Now I call upon Shri Timir Baran Bhaduri.

**Shri Timir Baran Bhaduri :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে ডিম্যান্ড নাম্বার ফর্টিফোর-এর দফাওয়ারী আলোচনায় দায়িত্বশীল মন্ত্রী সন্তোষবাবু একটা মোসন মুভ করেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমার প্রথম প্রশ্ন হচ্ছে এই যে বিবৃতি আমাদের কাছে রাখা হয়েছে। এটা যে কার বিবৃতি সেটা আমি বুঝতে পারছি না। এই যে বিবৃতিটা দেখছি এর সামনের দিকে কোন মলাট নেই এবং পেছনে কোন সহি নেই অর্থাৎ এটা যে আমাদের কে দিলেন সেটা আমি বুঝতে পারছি না। এটা মানুষের জন্য দেওয়া হল, না পশুর জন্য দেওয়া হল সেটা আমি বুঝতে পারছি না এবং এটা যে কি জিনিস সেটাও আমি বুঝতে পারছি না।

[3-40— 3-50 p.m.]

যাহা হউক মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কথা বিবেচনা করে আমি ধরে নিলাম যে মাননীয় মন্ত্রী তিনি তার স্টেটমেন্ট দিয়েছেন। তাহলেই প্রথম প্রশ্ন আসে যে ডিম্যান্ড নিয়ে আমরা আলোচনা করছি সেই ডিম্যান্ড-টার কতখানি গুরুত্ব দিয়েছেন মাননীয় মন্ত্রিমহাশয়। দীর্ঘদিন ধরে সেই স্বাধীনতা প্রাপ্তির পর থেকে আজ পর্যন্ত দীর্ঘ ২৭ বছর এই যে রিফিউজি উদ্বাস্তু সমস্যা সেই সমস্যা সম্পর্কে দায়িত্বশীল মন্ত্রী কতখানি ওয়াকিবহাল এবং কতখানি গুরুত্ব দেন তা তার বিবৃতি থেকে আমরা বুঝতে পারি। যাই হউক সে প্রশ্ন আমি এখানে রাখছি না। প্রশ্ন হচ্ছে গোটা পশ্চিমবঙ্গে যে সমস্যা আজকে ভয়াবহরূপে দাঁড়িয়েছে যার জন্য পশ্চিমবঙ্গের অর্থনীতি আজকে যে জায়গায় দাঁড়িয়েছে--সেই উদ্বাস্তু সমস্যা ১৯৬০-৬১ সাল থেকে যেভাবে আমাদের সরকার যেভাবে বিচার করে এসেছেন তাতে দেখা গিয়েছে যে সব সমস্যাই সমাধান হয়ে গিয়েছে কেবল কিছু তলানী অর্থাৎ রেসিডুয়ারী প্রবলেম যেটুকু আছে তা আমরা সমাধান করে দেব। এবং তারজন্য সেই সময় সরকার একটা মাস্টার প্ল্যান তৈরী করেছিলেন এবং সেই মাস্টার প্ল্যানের জন্য তারা ২১·৮৮ কোটি টাকা বরাদ্দ হয়েছিল। তখন আমাদের মুখ্যমন্ত্রী ছিলেন ডাঃ বিধান চন্দ্র রায়। যাই হউক তার অবস্থা কি হয়েছে সে আমার রিফিউজি ভাইবোনেরা জানেন। তারপর ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠা হল, তারপর তারা ঘোষনা করলেন যে এই যে তলানী রেসিডুয়ারী প্রবলেম--যে প্রবলেমের কথা বলা হয়েছে ১৯৬০-৬১ সালে এটা ভুল এবং ভ্রান্ত নীতি তা খন্ডন করতে হবে। তারা একটা প্রিন্সিপ্যাল ঠিক করলেন, যুক্তফ্রন্ট সরকার একটা নীতি ঘোষণা করলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই নীতিটা আমি আপনাদের পড়ে শোনাচ্ছি। "উদ্বাস্তু সমস্যা ইতিমধ্যে সমাধান হয়ে গেছে, এই ভুল তথ্যের ভিত্তিতে ১৫ বছরের সমস্যাকে তথাকথিত অবশিষ্ট সমস্যার মধ্যে সীমাবদ্ধ রাখা হয়েছে, ভ্রান্ত নীতি অতীতে গ্রহণ করা হয়েছিল তা বর্জন করতে হবে। তার বদলে নতুন সরকার একটা সু-সংহত পরিকল্পনা গ্রহণ করবেন। এবং এই পরিকল্পনা উদ্বাস্তু সমস্যার সমস্ত দিক বিবেচিত হবে। যার অনেকগুলি আগে এই সমস্যার চৌহদ্দির বাইরে রাখা হয়েছিল।" তারা একটা প্রিন্সিপ্যাল এ্যাডাপ্ট করেছিলেন। আমাদের যুক্তফ্রন্ট সরকারের সময় এই মন্ত্রিমহাশয় তখন কোথায় ছিলেন জানি না। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ারা একটা পরিকল্পনা গ্রহণ করেন এবং আনুমানিক ২৫০ কোটি টাকার একটা মাষ্টর ান তৈরী করেন। এবং মাষ্টার প্লান তৈরী করে তারা কেন্দ্রের কাছে দাবী করেন যে রফিউজি প্রবলেম এটা একটা জাতীয় সমস্যা, এই সমস্যার সমাধানকল্পে কেন্দ্রের দায়িত্ব চ্ছে যে সমস্ত টাকা বরাদ্দ করা এবং সেই ভাবে এই পরিকল্পনা গ্রহণ করা। তারপর াননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কিভাবে যুক্তফ্রন্টকে ভাঙার চেষ্টা হয়েছে বং কিভাবে ভাঙা হয়েছে। সেই সমস্ত কথার মধ্যে আমি যাব না। যাই হউক সেই রকার চলে যাবার পর নতুন করে আমাদের ইন্দিরা গান্ধীর দয়ায় ইন্দিরা গান্ধীর াশীর্বাদ নিয়ে আমাদের বর্তমান পশ্চিমবঙ্গ সরকার প্রতিষ্ঠা হল। এই সরকার প্রতিষ্ঠা ওয়ার পর তারা একটা গোটা মাষ্টার প্ল্যান দেখে শুনে বিচার করে সিদ্ধান্ত নিয়ে বললেন য উদ্বাস্তু সমস্যার সমাধান আমরা করে ফেলেছি এবং শুধু মৌলিক সমস্যার সমাধান রবার জন্য একটা পরিকল্পনা গ্রহণ করবেন। এবং সেই পরিকল্পনা গ্রহণ করার পর দখা যায় যে ১২৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এবং সেই ১২৫ কোটি টাকা কিছু াড়িয়ে সেটাকে ১৫০ কোটি টাকা করা হয়। এবং এই পরিকল্পনা যদি আপনি স্যার দখেন তাহলে দেখবেন যে ১৯৬০-৬১ সালে বিধান চন্দ্র রায় মুখ্যমন্ত্রী থাকাকালীন যে পরিকল্পনা করা হয়েছিল সেই পরিকল্পনাগুলিই রাখা হল, নতুন কোন স্কীম তার সঙ্গে ংযোজন করা হল না।

নতুন কোন স্কীম তার সঙ্গে সংযোজন করা হয়নি। বিধান চন্দ্র রায় ১৯৬০-৬১ সালে য সমস্ত স্কীম তৈরী করেছিলেন, দেখা গেছে, সেই স্কীমগুলিই আছে। যে সমস্ত স্কীম-লি করা হয়েছে, তাও কেন্দ্রীয় সরকারের চাপে পড়ে, তাদের নির্দেশমত স্কীম করা হয়েছে, ানুমানিক তাতে ৪০ কোটি ধরা হয়েছিল। কেন্দ্রদর কষাকষি করে—শ্রীমতী ইন্দিরা ান্ধীর ফাদার তখন ভারতের প্রধান মন্ত্রী, পন্ডিত নেহেরুর আমলে সেই সময় ৪০ কোটি াকা কমিয়ে ২১·৮৮ কোটি টাকা এই স্কীম বাবদ ধার্য্য করা হয়েছিল। মাননীয় অধ্যক্ষ াহাশয়, আজকে যেভাবে জিনিষপত্রের দাম বেড়েছে, টাকার দাম যেভাবে কমেছে, তাতে াই ৪০ কোটি টাকা তখনকার ধরতে গেলে এখনকার প্রায় ২০০ কোটি টাকার সমান ীম করতে হয়। রিফিউজি প্রবলেম সম্বন্ধে একথা বলা যেতে পারে যে তারা ভাঁওতা দবার চেষ্টা করছেন। কেননা নূতন কিছু তারা করছেন না, পুরানো জিনিষগুলিই ঘষে মজে, ১২৫ কোটি ঘষে মেজে ১৫০ কোটি ধরেছেন। এই যে বিশিষ্ট সমস্যা—১৯৬০-৬১ ালে যাকে রেসিডুয়ারি প্রবলেম বলা হত, নূতন করে সরকার সেকথাই বলছেন। মাননীয় ধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারকে একথা জানিয়ে দিতে চাই রেসিডুয়ারি বলেম একথা বলে জমি তৈরী করা হচ্ছে। এই জমির জন্য দায়ী সিদ্ধার্থ শঙ্কর রায়, ন্তোষবাবু। এই সরকার সেই সময় ঘোষণা করেছিলেন যে পাঁচ বছরের পরিকল্পনা হণ করা হবে। কিন্তু কার্যতঃ আমরা কি দেখলাম? সেই পাচ বছরের এক বছর ৯৭৩ সাল চলে গেল আজকে ১৯৭৪ সালের মার্চ মাসের মাঝামাঝি চলছে, কিন্তু এখন র্য্যন্ত কোন স্কীম বা পরিকল্পনা নেওয়া হয়নি বা কার্যকরী করা হয়নি। আপনারা াষনা করেছিলেন যে পাঁচ বছরের হিসাবে এটা ঠিক করে নিতে হবে। এই সরকার ত ২৬শে জানুয়ারী ঘোষণা করেছিলেন, সিদ্ধার্থবাবু বলেছিলেন, যে জবরদখল কলোণী াছে, তার সমস্ত স্বত্ব সরকার দিয়ে দেবেন। ২৬শে জানুয়ারী এই ঘোষণা করেছিলেন, ার আগের দিন কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রী খাদিলকার ঘোষণা করলেন যে রিফিউজি প্রবলেম শ্চিমবাংলায় যা আছে, তা এবারেই শেষ, এর পর এ বাবদ কোন পরিকল্পনা আর থাকবে া, আমরা রিফিউজি কথাটা উঠিয়ে দেব, এটা গোটা বাংলাদেশের একটা সমস্যা, জন-ানুষের এই সমস্যাকে আলাদা করে দেখলে হবে না। সেই সময় তিনি বলেছিলেন ৪র্থ াজনার শেষ অবধি আমরা কিছু করব, আমরা জমি দখল সংক্রান্ত উন্নয়ন সংক্রান্ত যে টাকা য়সা কেন্দ্রীয় সরকার দেবে, তারপরে ৪র্থ যোজনা শেষ হয়ে যাবার পরে ৫ম যোজনার াজ যখন আরম্ভ হবে, তখন থেকে কেন্দ্রীয় সরকার আর দায়ী থাকবেনা। তখন ন্নয়নমূলক খাতে শুধু কিছু টাকা বরাদ্দ করার থাকবে কিন্তু জমি দখল সংক্রান্ত যে মস্ত টাকা পয়সা তারজন্য কেন্দ্র দায়ী থাকবেনা।

[3-50—4-00 p.m.]

তারপর বলছেন—উন্নয়নের যে সমস্ত সমস্যা তা থাকবে রাজ্য সরকার বা স্থানীয় কর্তৃপক্ষের। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দীর্ঘ ২৬ বছর ধরে বাংলাদেশে যে সমস্যা এসে দাঁড়িয়েছে, এঁদের রাজনীতির দাবা খেলায় লক্ষ লক্ষ রিফিউজি আজ যে অবস্থায় এসে দাঁড়িয়েছে, আজকে তাদের উচিত ছিল এই সমস্যাকে একটী জাতীয় সমস্যা হিসেবে বিবেচনা করে, সেইভাবে তার মূল্যায়ণ করা। এই সরকারের কাছ থেকে সেই জিনিষ আমরা আশা করতে পারি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুঃখের বিষয়—এই সরকার ঘোষণা করলেন উদ্বাস্তুদের যে দু-হাজার টাকা ঋণ দেওয়া হয়েছে, সেই ঋণ মকুব করা হবে। ভাল কথা। কিন্তু এর ভেতর কিছু ঋণের কথা বললেন সেটা মকুব করা হবে না—গৃহ নির্মাণ, বাস্তু ও কৃষি জমি খরিদ, ক্ষুদ্র ব্যবসা ইত্যাদি। আর ১৯৬৪ সালের পর আগত উদ্বাস্তুদের দেওয়া ঋণ তা মকুব করা হবে না। এরপর বলছেন দু-হাজার টাকা পর্য্যন্ত ঋণ তাঁরা মকুব করে দেবেন। তারপর পরক্ষণে বলছেন—এরপর থেকে উদ্বাস্তুদের কোন দায়দায়িত্ব রাজ্য-সরকার বা কেন্দ্রীয় সরকারের থাকবে না। অবাক ব্যাপার। বাংলাদেশে একটা কথা আছে—একটা ছাগলের তিনটা বাচ্ছার, একটা বাচ্ছা দুধ খাবে, আর দুটো নুনু নেড়ে নেড়ে মানুষ হবে। এখানে রিফিউজিরাও সেইভাবে মানুষ হবে। লজ্জার বিষয় দুঃখের বিষয়—২৬ বছর দেশ স্বাধীন হয়েছে—তাদের ত্যাগের জন্য, আমরা তারজন্য গর্বিত; এই উদ্বাস্তু ভাইদের আন্দোলনে ও নেতৃত্বে দেশ স্বাধীন হয়েছে, এই সরকার গদীতে এসেছে সেই সরকারের যে পরিকল্পনা এদের সম্পর্কে নেওয়া দরকার ছিল, তা এঁরা নেন নাই। আবার নতুন করে একটা ধাপ্পা দেওয়া চেষ্টা এই সরকার করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রী খাদিলকার স্বীকার করে নিলেন যে হ্যাঁ, পশ্চিম পাকিস্থানের উদ্বাস্তুদের যেভাবে সমস্যার সমাধান করা হয়েছে, সেইভাবে পূর্ব-পাকিস্থানের উদ্বাস্তুদের সমস্যার সমাধান করা হয় নাই। এই স্বীকৃতির জন্য তাঁকে ধন্যবাদ দেই। এই স্বীকার করার পরে সমস্যার সমাধান হবে বলে আশা করেছিলাম। তারপর কি দায়িত্ব ছিল? তিনি বললেন—এর পর থেকে কেন্দ্রীয় সরকারের আর দায়দায়িত্ব থাকবে না। এই প্রসঙ্গে গত ৭ই মার্চ লোকসভার এক প্রশ্নোত্তরে কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রী খাদিলকার যে কথা জানা সেটা এখানে রাখছি। তিনি বলেন—

The question of rehabilitating the refugee from the Eastern Pakistan would be dealt with by the West Bengal Government The decision he said had been taken in consultation with the Chief Minister of West Bengal.

তিনি আরো বলেন—

all aspects of the rehabilitation scheme would be included in the framework of the development planning of the appropriate State to function. The scheme would be taken by the Planning Commission after Scrutiny.

তিনি বলছেন এখনো সম্পূর্ণ নেওয়া হয়নি। তিনি বলছেন ফাইন্যান্স কমিশন স্কুটিনি করে দেবেন। আপনি জানেন স্যার, ফাইনান্স কমিশন—কতদূর কি করতে পারেন—জানা আছে। তার আগে তাঁরা বলে দিয়েছেন পরিকল্পনা নেওয়া হয়েছে। লোকসভার কংগ্রেস সদস্য—শ্রী পি কে দাসচৌধুরী এক প্রশ্নে জানতে চাইলেন যে ৫০ কোটী টাকায় যে মাষ্টার প্লান নেওয়ার জন্য রাজ্য সরকারের রিভিউ কমিটি সুপারিশ করেছিলেন—রিফিউজিদের সম্পর্কে, তার কী হলো? তার উত্তরে মিঃ খাদিলকার জানান—

The master plan had been prepared by the state taking into consideration the recomendation of the review committee The committee would cease to function after March.

এই বলে ভারত সরকারের সিদ্ধান্তকে সমর্থন করেন যে

It had been taken with the object of giving the refugees a sense of belonging and of integrating them into the social fabric of the State.

াদিলকার আরো বলেন

The rehabilitation of those who had migrated till March, 1958, had been ompleted by and large by 1960 The residuary problem was assessed in 961-62 in consultation with the West Bengal Government and Rs. 21·88 rores provided for further rehabilitation measure.

াই থেকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিষ্কার বোঝা যাচ্ছে যে, উদ্বাস্তুদের অমর্য্যাদার াম ঘুচিয়ে দেবার জন্য নাকি তারা চেষ্টা করছেন। শুনতে খুবই মধুর লাগে কিন্তু তার ভতরে যা আমরা দেখতে পাচ্ছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার উদ্বাস্তুদের যে প্তর সেই পুনর্বাসন দপ্তর তুলে নেবার জন্য ফতোয়া জারি করা হয়েছে। কিছু দিন াগে এই পুনর্বাসন দপ্তর তুলে নেবার জন্য এই সরকার থেকে ফতোয়া জারি করা হয়েছে। াবং আমরা দেখলাম সেখানে যে সমস্ত কর্মচারী আছেন তাদের অন্য জবে এ্যবজর্ভ করা বে। অন্যান্য জবে এ্যবজর্ভ করা হবে বলে তাদের আলটিমেটাম দিয়েছেন। বলা য়েছে ৩১শে মার্চের ভিতরে সমস্ত কাজ বন্ধ করে দেওয়া হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় রিফিউজিদের সমস্যা সমাধানের কোন পথ থাকলো না। তাদের সমস্যা সমাধানের কোন জায়গা থাকলো না। এরা খামখেয়ালিমত রিফিউজিদের যে একটা দপ্তর ছিল--যে একটা অফিস ছিল তা পর্য্যন্ত এরা তুলে দেবার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ানেন যে এর আগে আর একটা রিফিউজি দপ্তর ছিল আমাদের এখানে সেটা এরা ুলে নিয়ে চলে গেছে। কংগ্রেস সরকার বললেন যে, যে সমস্ত জবর-দখল সরকারী কলোণী আছে সে সমস্ত কলোণী লিজ দেওয়া হবে। আগে ছিল যে, যে সমস্ত কলোনী ল তা তাদের সত্ব দেওয়া হবে। তাদের নিজের জমি সত্ব দেওয়া হবে। তাদের নিজেদের মির অধিকার দেওয়া হবে। আজকে তাদের ৯০ ইয়ারের লিজ দেওয়া হচ্ছে। তাহলে াজ দেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লিজ কথার অর্থ কি? তাহলে জমিদার াকলো সরকার আর রিফিউজিরা থাকলো তার প্রজা। রিফিউজিরা এতদিন ধরে তাদের হিম্মতের জোরে যে অধিকার নিয়েছিল সে অধিকার--যে অধিকারের বলে তারা জমি খল করে রেখেছিল যা নাকি তাদের আইনগত অধিকার হয়ে গেছে আজকে সেই জমি াকে তাদের উচ্ছেদ করে দিয়ে সে অধিকার কেড়ে নিয়ে তাদের নূতন করে লিজ দেওয়া চ্ছে। আমাদের ভাবতেও অবাক লাগে কারণ আমরা যদি দেখতাম যে সরকার তাদের তন করে বন্দোবস্ত দেবেন তাহলেও হতো। কিন্তু সে কথা ভুলে গিয়ে তারা কি করছেন? ামরা দেখলাম গত ২৬শে জানুয়ারী টালিগঞ্জের লায়েলকা মাঠে মুখ্যমন্ত্রী বড় গলায় লেছিলেন যে আমরা রিফিউজিদের সমস্যার সমাধান করে দিয়েছি। তাদের সমস্ত ায়গায় আমরা লিজ দিয়ে দেবো। আমাদের ভাবতে অবাক লাগে যে সরকার কিভাবে াদের ভাঁওতা দিয়ে আসছে--নানারকম ভাবে সুচতুরভাবে। আজকে আবার তাদের নূতন রে ভাঁওতা দেওয়া হচ্ছে। একটা যে অফিস ছিল সে অফিসটা আবার তুলে নিয়ে যাওয়া চ্ছে। আমরা এর সঙ্গে সঙ্গে যদি পশ্চিম পাকিস্থানের দিকে তাকাই তাহলে আমরা ক দেখতে পাবো যে সেখানে রিফিউজি প্রবলেমকে কিভাবে সমাধান করা হয়েছে। সেখানে ক্ষ লক্ষ টাকা দেওয়া হয়েছে। আমি তার হিসেব বলে দিতে পারি। আমি সন্তোষবাবুকে বনয়ের সঙ্গে বলছি যে সন্তোষবাবু কি কেন্দ্রীয় সরকার যে নীতি ঘোষণা করেছেন সেই ীতির বিরুদ্ধে তিনি যাবেন? আজকে সেখানে কি ভাবে তাদের অধিকার দেওয়া হয়েছে। াদের যে ঋণ দেওয়া হয়েছে, তাদের যে সুযোগ সুবিধা হয়েছে আজকে তা এখানে দেওয়া য় নি। আপনি কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে হুঁশিয়ার দিন যাতে আমাদের এখানকার রিফিউজিদের সে অধিকার দেওয়া হয়।

4-00—4-10 p.m.]

আজকে হুঁসিয়ারী দিতে হবে। শুধু দু-একটা বিল পাশ করিয়ে নিয়ে গেলেই কাজ বে না। আপনাদের দলের লোক আছে সব ভোট দিয়ে দেবে। তারা বাইরে গিয়ে ঢাক পটাবে অমুক করলুম তমুক করলুম। কিন্তু আপনারা যা করছেন একটু চিন্তা করে দেখুন—আপনাদের কথাকেই মর্য্যাদা দেবার চেষ্টা করুন। আজকে রিফিউজি একটা

প্রবল আকার ধারণ করেছে—সে বিষয়ে আপনাদের দায়িত্ব নিতে হবে। ঐ রাজনীতির পরাকাষ্ঠে তাদের বলি দেওয়া হয়েছে—বহু ভাইবোনকে গৃহছাড়া হতে হয়েছে। সেই সমস্যার সমাধান আপনাদেরকেই করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখতে পাচ্ছি ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যেমন পশ্চিম পাকিস্থানের বেলায় কি করা হয়েছে। সেখানে যে সম্পত্তি রেখে গিয়েছে তা হলে ৭০ লক্ষ একর ক্ষেত জমি সাড়ে ছয় লক্ষ গ্রাম—শহরে এবং অন্যান্য শহরতলীতে প্রায় ৩২০টি বাড়ী দোকানপাট ইত্যাদি। আজকে পশ্চিম পাকিস্থানের যে সব নানা শিল্প কৃষি ব্যবসা বাণিজ্য প্রতিষ্ঠান রয়েছে সেখানে পশ্চিম পাকিস্থানের লোকেদের ১০ থেকে ৮০০ একর জমি পর্যন্ত বিলি করা হয়েছে। অথচ পশ্চিমবাংলার রিফিউজিদের জন্য ১ বিঘা দু বিঘা জমিও দেওয়া হয় নি। আজকে তাদের সেই জমি লিজ দেবার জন্য কৌশলে ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। পশ্চিম পাকিস্থানী রিফিউজিদের জন্য যে সমস্ত কলোনী মার্কেট দেওয়া আছে তা হচ্ছে প্রায় ২ লক্ষ ২১ হাজার বাড়ী দোকানপাট দেওয়া হয়েছে এবং তার জন্য খরচ হয়েছে ৯০ কোটি টাকা। সেখানে সরকারী অফিসে এবং অন্যান্য এনটারপ্রাইজ অফিসগুলিতে এমন কি সৈন্য বিভাগে তাদের অগ্রাধিকার দেওয়া হয়েছে। উপরন্তু পশ্চিম পাকিস্তানী রিফিউজিদের জন্য ৮ শত একর জমি দেওয়া হয়েছে, ২ লক্ষ ২১ হাজার বাড়ী দোকানপাট দেওয়া হয়েছে, এমন কি তাদের বৈদেশিক মুদ্রাও দেওয়া হয়েছে। শিল্প তৈরী করবার জন্য লাইসেন্সের ব্যাপারে তাদের অগ্রাধিকার দেওয়া হচ্ছে। পশ্চিম পাকিস্তানী রিফিউজিদের জন্য আলাদা-ভাবে প্রভিডেন্ডফান্ড পেনসন-এর ব্যবস্থা করা হয়েছে। এমন কি তাদের বকেয়া কোর্ট ডিপোজিটটিও পর্যন্ত দিয়ে দেওয়া হচ্ছে। তার কোর্টে ডিক্রির টাকা সেটাও পর্যন্ত দিয়ে দেওয়া হচ্ছে সেটাও পর্যন্ত পেড আপ করা হচ্ছে উইদাউড ডকুমেন্ট স্টেট থেকে দিয়ে দিচ্ছে। আজকে ভারতবর্ষের একটি রাজ্যে এই রকম ব্যবস্থা হচ্ছে, পশ্চিমবঙ্গ ভারত সরকারের একটি স্টেট সেখানে কি হচ্ছে? আজকে এটা তো সকলেই জানেন। সেখানে তাদের বকেয়া লোন কোম্পানী সেয়ার, সব পেড আপ করে দেওয়া হচ্ছে—তার কোন কাগজ পত্র পর্যন্ত নাই—একেবারে জালিয়াতী কারবার হচ্ছে। সেই সমস্ত বকেয়া সব কেন্দ্র থেকে দিয়ে দেওয়া হচ্ছে। আজকে ওঁরা গণতন্ত্রের কথা বলেন—কিন্তু ওঁদের গণতন্ত্রের প্রতি কি বিশ্বাস আছে? তাই আমি পশ্চিমবাংলার সরকারের কাছে দাবী করবো যে এই সমস্ত কথা আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে রাখুন। আজকে তাদের সমস্ত রিফিউজিদের পুনর্বাসনের ব্যবস্থা যে মৌলিক সমস্যা, সেটা জাতীয় সমস্যা হিসবে মনে করে কেন্দ্রীয় সরকার যাতে নিজে এই সমস্যার সমাধান করুন এবং সেইদিকে প্রস্তাব নিয়ে এসে সন্তোষবাবু যে গ্রান্ট মুভ করেছেন সেখানে এই প্রস্তাব রাখুন।

আমি এই কথা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর অন্য যে গ্রান্ট আছে সেটা ত কি বলব—সেটা যদি উনি মুভ করতেন তাহলে নিশ্চয় বক্তব্য রাখতাম। পরে উনি যদি সেই গ্রান্ট মুভ করেন তখন আমি আমার বক্তব্য রাখবো।

**Shri Naresh Chandra Chaki:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ত্রাণমন্ত্রী উদ্বাস্তু খাতে যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি সেটাকে সমর্থন করছি, সমর্থণ করে একটি বেদনাদায়ক চিত্রের কথা এখানে বলতে হচ্ছে। একটি জাত যে জাত প্রাণশক্তিতে একদিন ভরপুর ছিল, সেই জাতের পুকুর ভরা মাছ ছিল, গোয়াল ভরা গরু ছিল, গোলা ভরা ধান ছিল, যে জাত স্বাধীনতা আন্দোলনে অনেক কিছু অবদান যুগিয়ে এসেছিল, সেই জাতেকে আজকে ক্যাম্পে গিয়ে দেখে আসুন কিভাবে চোখের সামনে ধ্বংস হয়ে গেছে—এই বেদনাদায়ক কথা আমাকে বলতেই হবে। আমরা দেখেছিলাম স্বাধীনতার প্রাক্কালে তৎকালীন ভারতবর্ষের নায়ক পন্ডিত জহরলাল নেহেরু উদাত্ত কণ্ঠে পূর্ববাংলার ভাইদের উদ্দেশ্যে আহ্বান জানিয় বলেছিলেন পূর্ববঙ্গের ভাইরা যে বিরাট অবদান দিয়ে ভারতবর্ষকে স্বাধীন করে গেছেন

দরকার হলে তাদেরকে দিল্লীর রাজ প্রাসাদে তুলে দেওয়া হবে। আজকে ২০।২৫ বছর চলে গেল এই বিধানসভায় দাঁড়িয়ে সেই সব লাঞ্ছিত উদ্বাস্তু ভাইদের কথা ধ্বনিত প্রতি-ধ্বনিত করে মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনাকে বলতে চাই আসুন—রাণাঘাট, তাহেরপুর, ধুবুলিয়ার অস্বাস্থকর ক্যাম্পে—সেখানে দেখতে পাবেন কেমন করে লক্ষ লক্ষ উদ্বাস্তু মা, ভাই, বোনেরা বাস করছে। আজকে কুপারস ক্যাম্প বিভিন্ন ক্যাম্পে গেলে ঐ একই চেহারা দেখতে পাবেন। সেখানে গেলে লজ্জা হয় কেমন করে একটি ঘরের মধ্যে ২।৩টি পরিবার এক সঙ্গে বাস করছে, সেখানে অতগুলি পরিবার থাকা সম্ভব নয়, একটি পরিবার থাকা সম্ভব, সেই সব ঘরে ৩০।৩৫টি পরিবারকে রেখে দেওয়া হয়েছে অমানুষিক মর্যাদার মধ্য দিয়ে। আমরা আজকে দেখতে পাই দীর্ঘ ২৫ বছর পরে পশ্চিমবাংলার বুকে এই চিত্র—আমাদের লজ্জা হয়। সরকারী রিপোর্টে বলা হয়েছে একটি মানুষকে যদি জীবন ধারণ করতে হয় তাহলে কমপক্ষে ১৮ আউন্স খাদ্যের প্রয়োজন। আর ঐ লাঞ্ছিত, অপমানিত পূর্ববঙ্গ থেকে আগত উদ্বাস্তু ভাইদের জন্য সরকার পক্ষ থেকে ক্যাম্পগুলিতে খরচ করেন কত? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে সেই হিসাব পেশ করছি। ক্যাম্পে যেসব উদ্বাস্তু মা, ভাই, বোনেরা থাকেন, যারা অসহায়, তাদের আর কোন উপায় নেই, অর্জনের কোন পথ নেই, যাদের বাঁচার কোন পথ নেই, যারা কেবল সরকারী সাহায্যের উপরই নির্ভর করেন তাদের সরকার থেকে দেওয়া হয় মাথাপিছু মাত্র ১ কেজি চাল, ১ কেজি গম, ৪০৮ গ্রাম ডাল, ৪·৬ পয়সা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ত্রাণ-মন্ত্রীর মাধ্যমে খাদিলকার সাহেবকে জিজ্ঞাসা করতে চাই ৭ দিন এই খাদ্য খেয়ে কোন মানুষের পক্ষে জীবন ধারণ করা সম্ভব? আমি উদ্বাস্তু ভাইদের কন্ঠ প্রতিধ্বনিত করে এই কথা বলতে চাই, এই ধরণের প্রহসন, এই ধরণের খেলা একটি জাতকে নিয়ে, আর কিছুতেই বরদাস্ত করা চলে না। উদ্বাস্তু সমস্যাকে একটা জাতীয় সমস্যা বলে গ্রহণ করা হয়েছিল। কিন্তু আমরা কি দেখছি—৮।১০টি কিস্তিতে আমলাদের খেয়ালখুশীমত উদ্বাস্তু-ভাইদের টাকা বন্টন করা হয়েছে। আজকে কোন কলোনী অর্থনৈতিক পুনর্বসতি পায় নি। সরকারী রিপোর্টে বলা হচ্ছে পশ্চিমবাংলায় যে কয়েক শত কলোনী প্রতিষ্ঠিত হয়েছে তার মধ্যে মাত্র শতকরা ১০ জন লোক, শতকরা ১০টি পরিবার আজকে এই দুর্দিনের বাজারে বেঁচে থাকার মত অবস্থায় আছে। বাদ বাকি ৯০টি পরিবার কোন রকমে বেঁচে থাকার মত ব্যবস্থাও করতে পারেন নি, অথচ সেখানে পুনর্বসতি দেওয়া হয়েছে, সেই জন্য টাকা খরচ করেছেন পরিষ্কারভাবে বলছেন। তবে আনন্দের কথা দীর্ঘ ২০ বছর ধরে তৎকালীন কংগ্রেস সরকার এই সব উদ্বাস্তুদের কথা ভাবেন নি, আর এস পি, সি পি এম বন্ধুরা এই সব উদ্বাস্তু ভাইদের অভাবের সুযোগ নিয়ে আমাদের রাজনৈতিক হাতিয়ার হিসাবে ব্যবহার করেছেন, আমাদের সমস্যার সমাধান করার কথা ওরা কোনদিন বিবেচনা করেন নি, ওদের রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার জন্য আমাদের উদ্বাস্তু ভাইদের রাজনৈতিক হাতিয়ার হিসাবে ব্যবহার করেছেন—ওরা উদ্বাস্তু সমস্যার সমাধান চান নি, কেন না ওদের মিছিলে লোক পাওয়া যাবে না।

[4·10—4-20 p.m.]

আনন্দের কথা দীর্ঘ ২৫ বছর পরে আমাদের এই সরকার উদ্বাস্তু সমস্যা সর্বপ্রথম খতিয়ে দেখে এবং একটা মাষ্টার প্লান তৈরি করেছিলেন। আমি ধন্যবাদ জানাই মাননীয় সিদ্ধার্থ রায় ও সন্তোষ রায় মহাশয়কে দীর্ঘ ২৫ বছর পরে অবহেলিত, নিপীড়িত, অনাহার-ক্লিষ্ট উদ্বাস্তু ভাইবোনেদের কথা চিন্তা করে মাষ্টার প্লান তৈরি করার জন্য। কিন্তু স্যার, এর সঙ্গে সঙ্গে দুঃখ ও বেদনার সঙ্গে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাবের বিরুদ্ধে একজন উদ্বাস্তু হিসাবে আমি এই বিধানসভায় ধিককার ধ্বনিত করছি। স্যার, গত কয়েকদিন আগে পার্লামেন্টে কেন্দ্রীয় উদ্বাস্তু মন্ত্রী খাদিলকার সাহেব মন্তব্য করেছেন যে উদ্বাস্তু সমস্যা এখন আর কেন্দ্রীয় সরকারের সমস্যা নয়, জাতীয় সমস্যা নয়, এটা এখন রাজ্যের সমস্যা, ষ্টেট প্রবলেম—আমি স্যার, এই মন্তব্যের প্রতিবাদ করছি। স্যার, যেখানে মাননীয় পন্ডিত জওহরলাল নেহেরু বলেছিলেন, উদ্বাস্তু সমস্যা জাতীয় সমস্যা, সেখানে আজ কেন্দ্রীয় মন্ত্রী খাদিলকার সাহেব কি করে বললেন এটা রাজ্যের সমস্যা, সমস্যা তা

আমি ভাবতে পারি না। আজকে তাই আমি মাননীয় ত্রাণমন্ত্রীকে বলতে চাই যে, যদি এই মাণ্টার প্লান বাতিল হয় তাহলে আর একটা রেজলিউসান বিধানসভায় আনুন। কারণ উদ্বাস্তুদের অর্থনৈতিক সমস্যার যদি সমাধান না হয় তাহলে পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা রক্ষা করা বা তার কথা ভাবা বাতুলতা মাত্র হবে। কাজেই এই সমস্যার সমাধান করতে হবে এবং তা হলেই আইন শৃঙ্খলা বাঁচবে। আমি তাই বলবো, উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বাসনের কথা সর্বাগ্রে ভাবতে হবে। ক্যাম্পে পুনর্বাসনযোগ্য যে সমস্ত পরিবার আছেন অবিলম্বে তাদের পুনর্বাসন দিতে হবে এবং তারজন্য বিভিন্ন ক্যাম্পে অবিলম্বে শিল্পায়ন করতে হবে। স্যার, উদ্বাস্তুরা লোন চায় না, দয়া বা দানও চায় না, তাদের মগজ আছে, দুটো হাত আছে, তারা কাজ করতে চায়। কাজেই স্যার, অবিলম্বে শিল্পায়নের মাধ্যমে তাদের অর্থনৈতিক পুনর্বাসনের ব্যবস্থা করা হোক। আর তা যদি করা হয় তবেই পশ্চিমবাংলায় এই সমস্যার সমাধান হবে। সব শেষে স্যার, এইভাবে অগ্রসর হবার জন্য মাননীয় ত্রাণমন্ত্রীকে অনুরোধ করে আমি শেষ করলাম।

**Shri Shish Mohamad :**

মাননীয় স্পীকার মহাশয়, আজ সারা পশ্চিমবাংলায় প্রায় ২ হাজার পঞ্চায়েত সেক্রেটারী তারা বিভিন্ন দাবী দাওয়া নিয়ে বিধানসভা অভিমুখে অভিযান করেন। পথে, এসপ্লানেড ইস্টে পুলিশ তাদের গতিরোধ করেছে। আমি স্যার, তাই আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি তাদের ডেপুটেশান গ্রহণ করুন এবং তাদের সঙ্গে কথা-বার্তা বলুন। বিশেষ করে অনুরোধ করবো, তিনি সেখানে যান এবং গিয়ে তার বক্তব্য রাখুন।

**Shri Asamanja De :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভায় অনারেবল মিনিস্টার রিলিফ এ্যান্ড রিহ্যাবিলি-টেসান অব ডিসপ্লেসড পারসন এই খাতে যে ব্যয় বরাদ্দের প্রস্তাব এনেছেন আমি একজন সদস্য হিসাবে তাকে সমর্থন জানাই। স্যার, সমর্থন জানাতে গিয়ে বলি যে, ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে লক্ষ লক্ষ উদ্বাস্তু ভাই যে অনবদ্য ভূমিকা রেখে গিয়েছেন তার কিন্তু প্রতিদান রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে উপযুক্ত ভাবে করা হয়নি। আজকে এই সমস্যাটা একটা জাতীয় সমস্যায় রূপান্তরিত হয়েছে। আজকে পশ্চিমবাংলার দিকে যদি তাকাই তাহলে দেখতে পাই যে মোট উদ্বাস্তুর সংখ্যা দাড়িয়েছে ৬০ লক্ষ এবং ২'৮ পারসেন্ট হারে বৃদ্ধি ঘটছে। এই ৬০ লক্ষের মধ্যে সরকারের যে হিসাব সেই হিসাবে ২৫ লক্ষ উদ্বাস্তুর পুর্নবাসন ঘটেছে অর্থাৎ ৩৫ লক্ষ উদ্বাস্তুর এখনও পুর্নবাসন ঘটেনি। এই উদ্দেশ্যে আজকে মাননীয় মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দের প্রস্তাব রেখেছেন সেই টাকা দিয়ে যদি পুর্নবাসনের ব্যবস্থা করতে হয় তাহলে আমরা দেখতে পাচ্ছি, একজন উদ্বাস্তুর পেছনে মাত্র বছরে ৩৪ টাকা খরচ করার প্রস্তাব করা হয়েছে।

আমি মনে করি এটা পুর্নবাসন নয়, পুর্নবাসনের নামে একটা প্রহসন। ৩৪ টাকা দিয়ে কোন উদ্বাস্তুর পুর্নবাসন কোন মতেই সম্ভবপর নয়। তবে তিমিরবাবু বক্তৃতা করতে গিয়ে যে কথা বলেছেন যে জাতীয় সমস্যা হিসাবে স্বীকৃতি দেওয়া হয়নি, আমি আপনার ম্যধ্যমে তিমিরবাবুর দলকে স্মরণ করিয়ে দিতে চাই যে উদ্বাস্তু সমস্যা আজ থেকে নয়, ১৯৪৭ সালের পর থেকে এই উদ্বাস্তু সমস্যার সৃষ্টি হয়েছে এবং আমরা বারবার দেখেছি, জ্যোতিবাবু যখন পশ্চিমবাংলার ক্ষমতা পেয়েছিলেন তখন আমরা দেখেছি, এই উদ্বাস্তু ভাইদের নিয়ে, তাদের দারিদ্রের, তাদের দুর্বলতার, তাদের অসহায়তার, তাদের লাঞ্জনাকে কেন্দ্র করে, দাবা খেলার গুটিতে পরিণত করে, মানুষের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলেছেন, রাজনৈতিক মাশুল তুলবার চেষ্টা করেছেন, একথা নিশ্চিতভাবে আজকে স্বীকার করতে হয় সে সমস্যার সমাধান নিশ্চিতভাবে ঘটেনি। শুধু এই সরকার প্রথম "জবর-দখল" জমির উপর সর্তদান, এই প্রস্তাব নিয়েছেন এবং তাকে কার্যকরী করেছে এবং আজ থেকে এই নীতি কার্য্যকরী হবে। পশ্চিমবাংলার এক লক্ষ ত্রিশ হাজার মানুষ সুবিধা পাবে এবং তাদের আর বাস্তুহারা বলে নিজেদের চিহ্নিত করতে হবে না। মাননীয় স্পীকার

স্যার, একথা বলা দরকার যে পাঞ্জাবে যেভাবে উদ্বাস্তু সমস্যার সমাধান ঘটেছে—হরিয়ানা এবং পাঞ্জাবে একজন উদ্বাস্তুর মাথাপিছু আয় কত পশ্চিমবাংলায় তুলনামূলক ভাবে অনেক কম। মাননীয় স্পীকার স্যার, আমি মন্ত্রী মহাশয়ের কাছে দু'একটি প্রশ্ন রাখতে চাই। ১৯৬৪ সাল পর্যন্ত যারা পশ্চিমবাংলায় এসেছে তাদের পুর্নবাসনের দায়িত্ব সরকার গ্রহণ করেছে। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে ১৯৬৯, ১৯৭০ সালের পরে যে সমস্ত উদ্বাস্তুর আগমন ঘটেছে এবং উদ্বাস্তু আগমনের ফলে যে সমস্ত স্কোয়াটার্স কলোনি পশ্চিমবাংলার দিকে দিকে প্রতিষ্ঠিত হয়েছে, এই স্কোয়াটার্স কলোনির অধিবাসীদের পুর্নবাসনের কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা, এর জবাব আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছ থেকে চাই। আমরা দেখেছি, পশ্চিমবাংলার পরিসংখ্যা দেখলে, দেখা যায় যে ১০ হাজার এক্স-ক্যাম্প ফ্যামিলির মধ্যে মাত্র ১৫ শত পরিবারের পুর্নবাসন সম্ভবপর হয়েছে। আমি নদীয়া জেলার লোক, নদীয়া উদ্বাস্তু অধ্যুষিত এলাকা। সেন্ট্রাল গভর্ণমেন্টের স্ক্রিনিং কমিটি, তারা নন-ডোল পরিবারগুলির পুর্নবাসন করার জন্য সুপারিশ করেছিলেন কিন্তু এখন পর্যন্ত নন-ডোল পরিবারের ৫০ পারসেন্টটেরও পুর্নবাসনের কোন ব্যবস্থা করা হয়নি। মাননীয় স্পীকার স্যার, আমাদের পশ্চিমবাংলার রিফিউজি রিহ্যাবিলিটেসান ডাইরেকটর এক সারকুলার-এ বলেছিলেন

Extension of rehabilitation facilities to the families rendered single due to death of their parents and members.

কিন্তু এই নির্দেশ থাকা সত্ত্বেও নদীয়ার অধিকাংশ ক্যাম্প-এ এই সাহায্য দেওয়া হচ্ছে না। মাননীয় স্পীকার স্যার, দুঃখের কথা, সরকারী আইনে আছে ক্লাস-৯, ক্লাস-১০-এর ছাত্রদের সরকারী বুক গ্রান্ট দেওয়া হবে, সরকারী আইনে আছে ম্যারেজ গ্রান্ট দেবার কিন্তু এগুলি কার্য্যকরী করা হচ্ছে না। মাননীয় স্পীকার স্যার, সবচেয়ে বড় দুর্নীতি চলছে নদীয়া জেলার বিভিন্ন ক্যাম্প-এ, সেটা হচ্ছে, পুর্নবাসনের উদ্দেশ্যে ক্যাম্পগুলিতে জমি বাবদ একটা পরিবারকে ২২শত ৫০ টাকা করে দেওয়ার। কিন্তু আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে ওয়াকিবহাল করে বলতে চাই, নদীয়া জেলার ক্যাম্পগুলিতে উর্দ্ধতন অফিসার জমির মালিকের সঙ্গে গোপনে যোগসাজসে ২২শত ৫০ টাকার বদলে আড়াই কাটা করে জমি দিচ্ছেন যার মূল্যমান হবে বড়জোর ৫ শত টাকা। মাননীয় স্পীকার স্যার, আমি একথা বলতে চাই যে, আজকে এই পশ্চিমবাংলার সমস্যা সমাধান করবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পশ্চিমবঙ্গ সরকার মাষ্টার প্লান তৈরী করে পাঠিয়েছে। খবরের কাগজে দেখছি, পার্লামেন্ট-এর প্রশ্নোত্তরের জবাবে দেখেছি, কেন্দ্রীয় সরকার বুঝি পশ্চিমবাংলায় উদ্বাস্তু পুর্নবাসনের দায়িত্বভার গ্রহণ করছেন না। এই সম্পর্কে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে সুস্পষ্টভাবে জানতে চাই। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে, এই রিফিউজি রিলিফ এ্যান্ড রিহ্যাবিলিটেসানকে কেন্দ্র করে, আমরা দেখেছিলাম ১৯৭০ সালে বাংলাদেশে থেকে যখন লক্ষ লক্ষ শরণার্থী এসেছিল তাদের সাহায্য করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের সাহায্যপুষ্ট হয়ে তাদের পুর্নবাসনের উদ্দেশ্যে প্রচুর তাঁবু, কম্বল, কেনা হয়েছিল কিন্তু তার কোন টেন্ডার গ্রহণ করা হয়নি। এতে আমরা দেখেছিলাম যে লক্ষ লক্ষ টাকার তহবিল তছরুপ হয়েছিল এবং বিভিন্ন পত্রপত্রিকায় বেরিয়েছিল যে ৭৫ লক্ষ টাকার তহবিল তছরুপ হয়েছিল এবং একজন হাইয়ার অফিসারকে সাসপেন্ড করা হয়েছিল। আমার যতদুর খবর, সি বি আই-এর ইনকোয়ারী রিপোর্ট হয়েছে, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে যাতে অর্থের অপচয় না ঘটে এবং পশ্চিমবঙ্গ সরকারের ভাবমূর্ত্তি যাতে নষ্ট না হয়, পশ্চিমবঙ্গ সরকারের ঐতিহ্য সম্পর্কে প্রতিটি মানুষের যাতে শ্রদ্ধা থাকে সেজন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে সি বি আই-এর রিপোর্ট হাউসে প্রকাশ করার জন্য অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা বলতে চাই, আমার কেন্দ্র ফুলিয়ায় একটা টাউনসিপ আছে। আমি শুধু একথা বলতে চাই, সেন্ট্রাল গভর্ণমেন্টে টাউনসিপ যা উড়িষ্যায় করেছে, পাঞ্জাবের নিরুঘিলিতে এইরকম ভাবে একটা সেনট্রাল গভর্ণমেন্ট টাউনসিপ করেছে, সেখানে ঋণ মকুব করা হয়েছে, জমির স্বত্ব দান করা হয়েছে। কিন্তু আমার কেন্দ্র ফুলিয়াতেও সেই অনুরূপ কেন্দ্রিয় সরকার সেন্ট্রাল গভর্ণমেন্ট টাউনসিপ পরিকল্পনা গ্রহণ করেছেন। পাঞ্জাবে স্বত্ব দেওয়া

হলে ফুলিয়ায় দেওয়া হচ্ছে না কেন? পাঞ্জাবে ঋণ মকুব করা হয়েছে ফুলিয়াতে কেন হচ্ছে না? রাজ্য সরকার কেন নিরব নিশ্চুপ থাকছেন? রাজ্য সরকার কেন্দ্রিয় সরকারের উপর চাপ সৃষ্টি করুন। পাঞ্জাবে যে সুযোগ সুবিধা কেন্দ্রিয় সরকার দিয়েছেন পশ্চিম-বাংলায় সেই সুযোগ সুবিধা দিতে বাধ্য হোন, এই আবেদন আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-30 p.m.]

**Shri Shibapada Bhattacharjee:**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তু সমস্যা একটা জাতীয় সমস্যা এবং রাজনৈতিক কারণে এর উদ্ভব হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গ সরকার আমাদের কাছে যখন একটা মাস্টার প্ল্যান উপস্থিত করেছিলেন এবং একটা রিভিউ কমিটি গঠণ করা হ'ল এবং নীতিগতভাবে রিভিউ কমিটিকে কেন্দ্রীয় সরকার স্বীকার করেছিলেন। তখন পশ্চিমবাংলা উদ্বাস্তু মানুষ আশ্বাস্ত এবং আশান্বিত হয়েছিলেন। কিন্তু বর্তমানে কেন্দ্রীয় মন্ত্রী খাদিলকার এর-বক্তব্য এবং তার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গ সরকার উদ্বাস্তু ত্রাণ বিভাগ তুলে দেবার জন্য যে চেষ্টা হচ্ছে তাতে আজকে পশ্চিমবঙ্গের উদ্বাস্তু মানুষ হতাশাগ্রস্থ হয়ে পড়েছে। পশ্চিমবঙ্গ সরকার ঘোষণা করেছেন যে এই সব উদ্বাস্তু মানুষদের আমরা টাইটেল ডিড্‌স দেব। কিন্তু আপনি জানেন বোধ হয় যে এখনও পর্যন্ত তা দিতে পারছেন না। সেই পথে বাধা হচ্ছে দুটো। এই টাইটেল ডিড্‌স দিতে হলে কলোনীগুলোর ডেভলপমেন্ট দরকার এবং তার যে মালি-কানা স্বত্ব, যে মালিকানা স্বত্ব এখনও পর্যান্ত হস্তান্তরিত হয়নি, সেই মালিকানা স্বত্ব হস্তা-ন্তরিত করার দরকার। তাই আপনার কাছে এখন উপস্থিত করছি যে গত ২৭ বছরে পশ্চিমবঙ্গ সরকার কটা উদ্বাস্তু কলানীর উন্নয়ন করেছেন। তারা উদ্বাস্তু বিভাগ তুলে দিতে চেয়েছেন, কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের দায়িত্ব নিতে চাইছেন না। কিন্তু আমাদের এই পশ্চিম বাংলার যে স্কোয়াটার্স কলোনী রয়েছে, সরকারী হিসাব মত ১৪৯টি। এবাদে কেন্দ্রীয় সরকারের জমিতে আরও ৫০টির উপর কলোনী রয়েছে। তার মধ্যে এখনও পর্য্যন্ত, এই ২৭ বছরে মাত্র উন্নয়ন হয়েছে ৯টির আর ৪০টির মত উন্নয়ন কাজ চলছে। অর্থাৎ ২০০টি স্কোয়াটার্স কলোনীর মধ্যে ৫০টিতে মাত্র এখনও পর্য্যন্ত উন্নয়ন কাজ আরম্ভ হয়েছে। এই ছাড়া যে সব উদ্বাস্তুরা ক্যাম্পে ছিলেন, সেই সব সরকারী কলোনী করেছেন, তার সংখ্যা হচ্ছে ৫২৮টি। তার মধ্যে তারা কটা উন্নয়ন করেছেন? এখনও পর্য্যন্ত উন্নয়ন করেছেন ১০২টি। অর্থাৎ ৫২৮টির মধ্যে ১০২টি কালোনীর তারা উন্নয়ন করেছেন। আজকে পশ্চিমবঙ্গে ২৭ বছরে উদ্বাস্তু কলোনীগুলো যারা জবর-দখল করে রয়েছে, গভর্নমেন্ট ক্যাম্পে তাদের ফিরিয়ে এনে বসিয়েছেন, যাদের ড্রেন নেই, রাস্তা নেই, মানুষের মত বাঁচা-বার কোন অধিকার নেই, মিউনিসিপ্যালিটি তাদের কিছু করছে না, কোন উন্নয়নের ব্যাবস্থা করছে না অথচ সরকার তাদের বিভাগ তুলে দিচ্ছেন, কেন্দ্রীয় সরকার তাদের দায়ীত্ব নিতে চাইছেন না। এর পর আছে ১৯৫০ সালের পর আমাদের পশ্চিমবঙ্গ সরকারের হিসাব মত ১৫৮টি রয়েছে এবং আমাদের বেসরকারী হিসাব মত ২০০টির উপর কলোনী রয়েছে। আজ পর্য্যন্ত সরকার ঘোষণা করলেন না যে ১৯৫০ সালের পর যে সব কলোনী হয়েছে, তাদেরকে স্বীকৃতি দেবার কথা। আজ পর্য্যন্ত তারা এই জিনিসটা ঘোষণা করলেন না। তাদের উন্নয়ন তো দুরের কথা, কলকাতার উপকণ্ঠে তারা জল-কাদার মধ্যে বাস করছে, তাদের সরকারী স্বীকৃতি নেই, তাদের আলো নেই, রাস্তাঘাট নেই, জল নেই, এই অবস্থার মধ্যে দিয়ে তারা চলেছে। এই ২০০টি কলোনীর মানুষ আজক ১৯৫০ সালে যারা এসেছে, সরকার তাদের স্বীকৃতি দেবার কোন ব্যবস্থা করছেন না, তা আমরা বারে-বারে দাবী করেছি যে আজকে কলকাতার উপকন্ঠে এই সব যে কলোনীগুলো রয়েছে তাদের উন্নয়নের ব্যবস্থা করুন। সি এম ডি এ মারফত বলছেন করবেন, কিন্তু কোন যুগে হবে আমি জানি না। ২৭ বছরে যদি ৫০টি-কলোনীর উন্নয়ন করেন তাহলে কোন যুগে এইগুলো শেষ হবে, কবে টাইটেল ডিড্‌স দেবেন, আমি জানি না। তাই আপনারা কাছে দাবিকরছি যে আমরা চাই অবিলম্বে এই কলোনীগুলোর উন্নয়ন। আমরা চাই ১৯৫০ সালের পরে যে কলোনীগুলো হয়েছে তাদের স্বীকৃতি দিতে হবে। এই কলোনীগুলোর

অবস্থা অত্যন্ত শোচনীয়, তাদের রাস্তাঘাট নেই, মিউনিসিপ্যালিটি কিছুই করছে না, পানীয়-জলের জন্য আমরা সরকারের কাছে বারেবারে দাবী করেছিলাম। সরকারের কাছে, যে দয়া করে পানীয় জলের জন্য টিউবওয়েলের ব্যবস্থা করুন। সরকার থেকে ১০ লক্ষ টাকা দেওয়া হয়েছিল, স্যাংশন হয়েছিল এক বছর আগে কিন্তু আজ পর্য্যন্ত একটাও টিউবওয়েল বসানো হয়নি। আজকে তিনি বলছেন টেকনোক্র্যাটদের ধর্মঘটের জন্য হয়নি। ২৫দিন তো মাত্র টেকনোক্র্যাটদের ধর্মঘট হয়েছে, কিন্তু ১০ লক্ষ টাকা দেওয়া হয়েছিল, তার জন্য স্কোয়াটার্স কলোনীগুলোর জন্য ৪ লক্ষ টাকা ছিল এবং গভর্ণমেন্ট কলোনীগুলোর জন্য ছিল ৬ লক্ষ টাকা।

আজ পর্য্যন্ত একটাও দেওয়া হয়নি। টেকনোক্র্যাটস কোথায়, ডি এম-এর হাত দিয়ে দিয়েছেন, তিনি তো একজন আই এ এস অফিসার, যাকে বললেন এই টিউবওয়েলগুলি এখানে করে দিন, কোথায় সেই আই এ এস অফিসার, আজ পর্য্যন্ত সেখানে একটাও টিউবওয়েল হলো না। তা ছাড়া এই স্কুলগুলি হচ্ছে এ ক্ষেত্রে আমরা কি দেখছি, ১ হাজার উদ্বাস্তু কলোনী আছে পশ্চিমবঙ্গে, সেই সব জায়গায় যদি একটাও স্কুল হয়ে থাকে তাহলে সেগুলি প্রাথমিক বিদ্যালয় হচ্ছে। এই স্কুলগুলির কোন কিছুই নেই, এমনকি ঘরের চাল পর্য্যন্ত নেই কোথাও কোথাও, সেখানে ঘরে জল পড়ছে, এই অবস্থার মধ্যে দিয়ে তাদের স্কুলগুলি চলছে। তাদের শিক্ষার নামে যে ক্যাপিটাল গ্রান্ট আছে, তার যে সুযোগগুলি তাও সরকারের মারফত আজও তারা পায়নি। ক্যামাক ষ্ট্রিটে এই যে দপ্তরটি রয়েছে এটা একটি চমৎকার দপ্তর। ক্যামাক স্ট্রিটে অফিস আর ফাইল রয়েছে কাশীপুর গুদামে। আজকে সরকার পেট্রলের অভাবের কথা বলছেন অথচ এই দপ্তর একটি ফাইলের জন্য কত টাকার অপচয় করছে দেখুন। তারা এইভাবে টাকার অপচয় করছেন, একটা ফাইল ক্যামাক ষ্ট্রিটে গিয়ে খোঁজ করতে তারা বলছে, এখানে ফাইল নেই ফাইল রয়েছে কাশীপুর গুদামে। উদ্বাস্তুদের আজকে যখন এই অবস্থা তখন কেন্দ্রীয় সরকার এই দপ্তর তুলে দিতে চাইছেন। আমাদের সরকার উদ্বাস্তুদের অর্থনৈতিক পুর্নবাসনের কথা ঘোষণা করে-ছিলেন, এটা আমরা জানি। কেন্দ্রীয় সরকার আর আই সি তৈরী করেছিলেন, সেখানে আজকে দেখছি যে এই আর আই সি উঠে যাওয়ার মত অবস্থায়। যেখানে বহু উদ্বাস্তু ভাই চাকুরী করেন, সেই আর আই সি, দেখছি আজকে টাকার অভাবে উঠে যাচ্ছে। উদ্বাস্তুদের জন্য সেল্ফ এমপ্লয়মেন্ট এবং বেকার ভাতার স্কীম করা হয়েছিল, কিন্তু সেই স্কীমগুলিও আজকে কাজে লাগছে না, বা তারা সেই টাকা পাচ্ছে না। এই অবস্থায় আজকে সরকারকে মনে করিয়ে দিতে চাই যে, এই যে উদ্বাস্তু সমস্যা, এটা পশ্চিমবঙ্গের জাতীয় সমস্যা এবং একথা আমি বারবার বিধানসভায় বলেছি। গত তিন বছর ধরে পশ্চিমবঙ্গে যে সন্ত্রাস সৃষ্টি হয়েছিল এবং সেই সন্ত্রাসে যে যুবকরা মারা গিয়েছিলেন তাদের তিন হাজারের মধ্যে ২ হাজার যুবকই ছিলেন উদ্বাস্তু যুবক। এই সকল হতাশা বিক্ষুব্ধ উদ্বাস্তু যুবকরা সেদিন মারা গিয়েছিলেন। সুতরাং আজকে এই সমস্যাকে সম্পূর্ণ জাতীয় সমস্যার ভিত্তিতে বিচার যদি না করা হয় তাহলে পশ্চিমবঙ্গের পরিস্থিতি আবার ভয়াবহ আকারে দেখা দেবে। সমস্ত পশ্চিমবঙ্গকে নতুন করে, সুন্দর করে রাখা হবে, আর তাদের জন্য কতগুলি পকেট থাকবে, যেগুলিতে আলো থাকবে না, জল থাকবে না, রাস্তা থাকবে না আর সেই এলাকার মানুষ সেখানে বাস করে চুপ করে বসে থাকবে, আমার মনে হয় এটা হতে পারেনা। তাই আমার মনে হয় আজকে দুটো সমস্যা পশ্চিমবঙ্গের মানুষের জীবনে দেখা দিয়েছে এবং এই দুটো আজকে পশ্চিমবঙ্গের সমাজ জীবনে ব্যাধির মত দেখা দিয়েছে। লুমপেন্ট প্রোলেটারিয়েট-এর যে সমস্যা, এটার যদি হিসাব নিয়ে দেখা যায় তাহলে দেখা যাবে একটা বিরাট অংশ উদ্বাস্তু ঘরের ছেলেরা, যারা জীবনে সমস্ত রকমে বঞ্চিত হয়েছেন, তারাই এর শিকার হয়েছেন। দ্বিতীয় কথা হচ্ছে এই যে হতাশা-গ্রস্ত শিক্ষিত যুবক, যাদের আপনারা নাম দিয়েছেন নকশাল। এই দুটো বিরাট সমস্যার কথা আজকে আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে তুলে ধরতে চাই, কারণ আজকে পশ্চিমবাংলার এই দুটো জাতীয় সমস্যা। আমি বিশ্বাস করি না যে নকশাল মুভমেন্ট শহর অঞ্চলে তৈরী হতে পারে। কোন বড় মুভমেন্ট হতে গেলে যে তিনটি জিনিষ দরকার সেটা হচ্ছে কজ, মাস সাপোর্ট এবং কোরাপটেড মেসিনারি। আপনার এই পুলিশ বিভাগ

এই আন্দোলনের নাম করে অর্থের অপচয় করছে। আজকে যে কজের জন্য এই সকল যুবকরা বিক্ষুব্ধ, সেই কজগুলি খুবই পুরানো, আজকে চেষ্টা করুন যাতে এই কজ আর তৈরী না হয় এবং তার জন্য যদি টাকা খরচ করা হয় তাহলে আমার মনে হয় উপযুক্ত পথ গ্রহণ করা হবে।

[ 4-30—4-40 p.m. ]

আজ যে কারণে লুমপেন প্রোলেটারিয়েট হচ্ছে উদ্বাস্তু ছেলেরা সেই কারণে উদ্বাস্তু কলোনীগুলিকে ডেভেলপ করার জন্য যদি খরচ করেন তাহলে দেশের একটা বিরাট সমস্যার সমাধান হবে। এটা সকলেই জানেন যে কজ-এর জন্য বিক্ষোভ হয় তাকেই আগে সমাধান করা দরকার। আমি উদ্বাস্তু কলোনীর ছেলে হিসেবে দেখেছি মানুষ সেখানে কিভাবে বাস করে। শহরের প্রাচুর্য্য, কলেজ, রাস্তাঘাট তারা দেখে, আর তাদের কলোনীগুলির অবস্থা দিনের পর দিন দেখে যেখানে রাস্তা, আলো, বাড়ীঘর, স্কুল নেই এবং এর জন্যই তারা বিক্ষুদ্ধ হয়। অথচ এই সরকার ২৭ বছর ধরে অনেক কথাই এদের সম্বন্ধে বলেছেন। আজ তাদের এই অবস্থার প্রতিকার হওয়া দরকার। খাদিলকারকে বলা দরকার পাঞ্জাব উদ্বাস্তুদের জন্য যেখানে হাজার কোটি টাকা খরচ করছে সেখানে পশ্চিমবাংলার এই সমস্যার সমাধান না করলে হবে না। তাই আপনার মাধ্যমে বলব আশু পুর্নবাসনের সমস্যা, কলোনীগুলির উন্নয়ন সমস্যা, ১৯৫০ সালকে স্বীকৃতির সমস্যা এগুলিকে না করলে পশ্চিমবাংলার জন-জীবন সুন্দর থাকবে না এবং শান্তি আসবে না। পশ্চিমবাংলাকে স্বাভাবিক করতে গেলে উদ্বাস্তু সমস্যাকে জাতীয় সমস্যা হিসেবে স্বীকার করে এই সমস্যার সমাধানকে প্রায়োরিটি দেওয়া উচিৎ। এই লুমপেন প্রোলেটারিয়েটরা আজ সমাজে অপাংতেয়। কিন্তু কারা এদের এ জিনিষ করেছে? আমি বলব এটা করেছে কংগ্রেস সরকার। কলোনীর ছেলেরা সরকারের কাছে চেয়েছিল স্বীকৃতি, পুর্নবাসন, চাকরী, কলোনীগুলির উন্নয়ন। কিন্তু ২৭ বছরে দেখলাম তাঁর কিছুই করলেন না। নকশাল কেন ডেভেলপেড করেছে, শিক্ষিত ছেলেরা কেন হতাশ হচ্ছে? যেসব ছেলেরা রাজনৈতিক কারণে উদ্বাস্তু হচ্ছে তাদের জেল কোঠি, পুলিশ দেখালেই কি সমস্যার সমাধান হবে? এটা ভুল রাস্তা। আজ ভারতবর্ষ অগ্নিগর্ভ। সুতরাং যে কজ-এর জন্য এই সমস্যার সৃষ্টি হয়েছে তা যাতে না হয় তার চেষ্টা করুন। কিন্তু আপনারা যখন চেষ্টা করবেন তখন যেন অনেক দেরী না হয়। বলা হয় কম্যুনিস্টরা এটা সৃষ্টি করছে। আপনারা সমাধান করে দিন তাহলে আর কিছু হবে না। ১৯৪৭ সালের আগে ঐ উদ্বাস্তু মানুষরা কংগ্রেসের পতাকা বহন করে রক্ত দিয়েছিল। কিন্তু আজ ২৭ বছর ধরে এই সমস্যাকে জিইয়ে রেখে আপনার এসব করাচ্ছেন। সেদিন মন্ত্রী মহাশয় মাষ্টার প্ল্যান-এর কথা বলেছিলেন। আমরা সেদিন আশা করেছিলাম নুতন দৃষ্টিভঙ্গী নিয়ে এই সমস্যার সমাধান হবে। সেজন্য বলছি তা যখন হতে পারছে না তখন আপনাদের হাতকে যদি শক্তিশালী করতে হয় তাহলে আপনারা এ বিষয়ে রেজোলিউসন আনুন যাকে এই হাউস সমর্থন করবে। অর্থাৎ কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আপনারা রিজোলিউসন মুভ করুন।

আমরা তাই মনে করি এখনও চিন্তা করুন, উদ্বাস্তু সমস্যাকে এইভাবে ফেলে রাখবেন না, বৃহত্তর কলকাতার পাশে যে সমাজ যা ঘায়ের মত রয়েছে তাকে এই অবস্থায় রেখে দিয়ে আপনারা সুন্দর শরীর নিয়ে বাস করবেন সেটা ভুল। আমি এখনও বলছি বৃহত্তর কলকাতার সমস্যাকে এগিয়ে নিতে যেতে পারবেন না যদি না এই লুমপেন প্রোলেটারিয়েট-দের সমস্যাকে, হতাশ বিক্ষুদ্ধ যুবকদের সমস্যাকে সমাধান করেন, এই সমস্যার যে কজ সেই কজকে দূর করার চেষ্টা না করেন। উদ্বাস্তু পুর্নবাসনের নাম করে ছিটে ফোঁটা মুরগী পালন গরু পালন করতে হবে না, তাদের সুষ্ঠু পুর্নবাসন আমরা চাই। একজন উদ্বাস্তু যুবক হিসাবে আপনার কাছে আবেদন করছি সুষ্ঠুভাবে তাদের মানুষের মত বাঁচতে দিন। তারা কলকাতায় যাচ্ছে, কলকাতার জীবন দেখতে পাচ্ছে, তাদের মা-বোনেরা কি রকম করে বাস করছে দেখতে পাচ্ছে। তাদের ঘরের মধ্যে জল পড়ছে, রাত্রিবেলায় বিছানার উপর তাদের বসে থাকতে হচ্ছে, তাদের মা-বোনেরা ১ মাইল দূরে গিয়ে জল

আনছে, তারা মশার কামড় খাচ্ছে, আর তার পাশে কলকাতা মহানগরীকে দেখছে। এর-পরেও কি তারা ফ্রাস্টেটেড হবে না? এরপরেও কি এই হতাশ বিক্ষুদ্ধ যুবকের দল মানুষের মত থাকবে এটা কি সম্ভব? তাদের রুজি রোজগারের কোন ব্যবস্থা করে দিলেন না। পুর্নবাসনের পরিকল্পনা যে কয়টি করেছেন সব কয়টি ব্যর্থ হতে চলেছে। তাই তাদের অর্থনৈতিক পুর্নবাসনের ব্যবস্থা করুন। আপনারা তপশীলদের দিচ্ছেন, অন্যান্যদের দিচ্ছেন, কিন্তু উদ্বাস্তু সমস্যা যেটা একটা জাতীয় সমস্যা, যে সমস্যা আপনারাই সৃষ্টি করেছিলেন, সেই সমস্যার দায়িত্ব আপনাদের বহন করা দরকার। যদি বহন না করেন তাহলে গত কয়েক মাস পশ্চিমবঙ্গ শান্ত ছিল, আবার খাদ্য সমস্যা অন্যান্য সমস্যার সঙ্গে উদ্বাস্তু সমস্যা একটা মূল সমস্যার রূপ নিয়ে পশ্চিমবাংলার বুকে দেখা দেবে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে আবেদন করব এই উদ্বাস্তু কলোনীগুলির উন্নয়ন সি এম ডি এ মারফত হোক বা যে কোনভাবে হোক অবিলম্বে করুন। ১৯৫০ সালের পর যে কলোনীগুলি হয়েছে তাদের অবিলম্বে স্বীকৃতির ব্যবস্থা করুন। যে সব হাজার হাজার উদ্বাস্তু কলোনীর বাইরে রয়ে গেছে তাদের পুর্নবাসনের ব্যবস্থা করুন, গ্রাম বাংলায় যেসব উদ্বাস্তু ছড়িয়ে রয়েছে তাদের মাথা গুঁজবার ঠাঁই নেই, তাদের পুর্নবাসনের ব্যবস্থা করুন, তা না হলে পশ্চিমবঙ্গের উদ্বাস্তু অগ্নিগর্ভ পশ্চিমবঙ্গের মানুষ তাঁদের ক্ষমা করবে না।

**Shri Pankoj Kumar Banerjee:**

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে যে বেনামী বাজেট বক্তৃতার একটা কপি আমরা পেয়েছি এটাই উদ্বাস্তু খাতে ব্যয় বরাদ্দ সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য। কাজেই ধরে নিচ্ছে যে এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে একটা বিরাট সমস্যাকে কি করে এড়িয়ে যাওয়া যায় তারই ছলজাল বিস্তার করার চেষ্টা করা হয়েছে এই বক্তৃতায়। কিন্তু যেহেতু সরকার দলের আমি সদস্য তাই নীতিগতভাবে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পূর্ববঙ্গ থেকে লক্ষ লক্ষ উদ্বাস্তু মানুষ তাদের সমস্ত কিছু স্থাবর অস্থাবর সম্পত্তিকে ওপার বাংলায় ফেলে রেখে শুধুমাত্র পবিত্র ভারত ভূমির মাটিকে চুম্বন করবার জন্য, পবিত্র ভারতবর্ষের স্বাধীন পতাকাকে অভিনন্দন করবার জন্য এপার বাংলায় ছুটে এসেছিল ১৯৪৭ সালে। সেদিন রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করার জন্য বাংলা-দেশকে ভাগ করা হয়েছিল, এই মানুষগুলি তারজন্য সরাসরি দায়ী ছিল না। যেদিন রাজনৈতিক কারণে ওপার বাংলা থেকে এপার বাংলায় লক্ষ লক্ষ মানুষ ছুটে এসেছিল সেদিন ভারতের প্রধান মন্ত্রী বলেছিলেন এই সমস্যাকে যুদ্ধকালীন সমস্যা হিসাবে দেখা হবে। কিন্তু তারপর থেকে এই সমস্যা বেড়েছে বই কমেনি। আমরা আশা করেছিলাম সরকার আমাদের সঙ্গে আলাপ-আলোচনায় যে সমস্ত কথা বলেছেন কার্যকালে সেটা পালন করবার চেষ্টা করবেন, তারা সেটা গুলিয়ে দেবার চেষ্টা করবেন।

[4-40—4-50 p.m.]

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি যদি বাজেট ভাষণটি ভালভাবে পড়েন তাহলে দেখবেন সেখানে একটা লাইনে বলা হয়েছে, "পশ্চিম পাকিস্তানে ফেলে আসা সম্পত্তির জন্য ক্ষতিপূরণ দেওয়া হয়েছে প্রায় ১৯২ কোটি টাকা"। কিন্তু লক্ষ্য করুন পূর্ব পাকিস্তানে ফেলে আসা সম্পত্তির জন্য একটি কর্পদকও দেওয়া হয়নি। অর্থাৎ পশ্চিম পাকিস্তানের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে মনোভাব নিয়েছিলেন পূর্ববাংলা থেকে যারা এসেছিল তাদের ক্ষেত্রে সেই মনোভাব নেওয়া হয়নি সেকথা স্বীকার করা হচ্ছে। আমরা জানি কেন্দ্রীয় সরকার যে পথ নির্দেশ করেন রাজ্য সরকার সেটা অনুসরণ করেন। আজকে আমরা উপলব্ধি করলাম পশ্চিম পাকিস্তানে ফেলে আসা সম্পত্তির জন্য ক্ষতিপূরণ দেওয়া হয়েছে ১৯২ কোটি টাকা। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি উদ্বাস্তু এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছেন কাজেই আপনি জানেন ওই ১৯২ কোটি টাকার পরও ১৮০ কোটি টাকা পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকার খরচ করেছেন। কিন্তু দুঃখের বিষয় আমাদের পশ্চিমবঙ্গ সরকার পূর্ববাংলার উদ্বাস্তুদের জন্য তেমন কোন অর্থ দেননি। পশ্চিম

পাকিস্তানের উদ্বাস্তুদের একবার দেওয়া হয়েছে কমপেনসেসন এবং তারপর তাদের অর্থ-নৈতিক পুর্নবাসনের জন্য কোটি কোটি টাকা ব্যয় করা হয়েছে। কিন্তু সেই তুলনায় পূর্ব-বাংলার উদ্বাস্তুদের ক্ষেত্রে যে তেমন কিছুই করা হয়নি তারজন্য আমি তাদের সহিষ্ণুতা এবং ডিটো দেবার প্রবণতাকে ধিক্‌কার জানাই। আমি বিশ্বাস করি এতে পূর্ববাংলার উদ্বাস্তুদের প্রতি বেইমানি করা হয়েছে। এই সমস্ত মানুষের ক্রন্দন যদি মন্ত্রীসভায় গিয়ে না পৌঁছায় তাহলে তারা বলুন আর কত নুরুল ইসলাম এবং আনন্দ হাইতের আত্মদানের পর তারা শান্ত হবেন? আজকে একটা ডিক্লারেসন দেওয়া হয়েছে পশ্চিমবাংলায় যে সমস্ত উদ্বাস্তু রয়েছে তাদের জমির মালিকানা স্বত্ব দেওয়া হচ্ছে। একথা ঘোষণা করা হয়েছে ২৬শে জানুয়ারী এবং আজকে মার্চ মাস পেরিয়ে যাচ্ছে। আমি জানতে চাই এই ব্যাপারে তারা কি পদক্ষেপ নিয়েছেন? এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পশ্চিমবঙ্গ সরকারের এই দপ্তর কোন রকম নীতি নির্দেশ পার্ননি। যেহেতু সেটা এখনও পর্যন্ত পাননি সেহেতু আমরা অত্যন্ত আতঙ্কিত হচ্ছি। আমরা দেখেছি বড় বড় স্তোক বাক্য যেগুলি দেওয়া হয়েছে তা সমস্তই ধাপ্পায় পরিণত হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে মাথা নীচু করেছেন। কাজেই আমি এই সমস্যাটা উপলব্ধি করবার জন্য অনুরোধ জানাচ্ছি এবং বলছি যে, আর দেরী না করে এই সমস্ত লক্ষ লক্ষ মানুষদের যাতে অর্থনৈতিক পুর্নবাসন হয় এবং যে সমস্ত জমি এখনও তারা পায়নি তারা যাতে হাতে হাতে টাইটেল ডিড পায় তারজন্য সমস্ত রকম ব্যবস্থা গ্রহণ করুন। এই ব্যবস্থা আপনারা যদি না করেন তাহলে তাদের আপনারা বামপন্থী হঠকারিতায় ফেলে দেবেন। কাজেই আমি আপনাদের ওয়াকিবহাল করছি এই সমস্ত লক্ষ লক্ষ মানুষের ক্রন্দন ধ্বনি আপনারা হৃদয়ঙ্গম করবার চেষ্টা করুন।

**Shri Kanti Ranjan Chatterjee :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পুর্নবাসন মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন করছি। আমি যে এটা সমর্থন করছি তার কারণ হচ্ছে সমর্থন না করে গতি নেই। ১৯৪৯ সাল থেকে এই পুর্নবাসন দপ্তরের বিভিন্ন কর্ম সম্পর্কে আমি কিছু কিছু অভিজ্ঞতা অর্জন করেছি। আজকে আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি আজকে বাজারে যেমন টাকার দাম ৩৭ পয়সা হয়েছে ঠিক তেমনি আমাদের এই পুর্নবাসন দপ্তরের দরও প্রথম থেকে ওই রকম হয়েছে। আমরা জানি কেন্দ্রীয় সরকার টাকা অনেক দিয়েছেন। আজকে এটা যে সমর্থন করছি তার কারণ হচ্ছে টাকা অল্প। এই ঘরে বসে বহু বক্তা কুম্ভীরাশ্রু বিসর্জন করেছেন কিন্তু কেউ কিছু করেননি। আজকে আমার বন্ধুবর দিল্লীর উপর দোষারোপ করছেন। যে পুর্নবাসন দপ্তর পুর্নবাসনের জন্য অভাবগ্রস্ত সর্বহারা লোকদের ৫০০ টাকা লোন দিতে পারে না তারা যখন শীতাতপ নিয়ন্ত্রিত ক্যামাক ষ্ট্রীটে বাড়ী নেয় তখন আর জোর করে দাবী দাওয়া আদায়ের কথা মনে হয়না। কারণ ঐ পুর্নবাসন দপ্তরের ভাঙ্গা বাড়ীতে আমি যে সমস্ত কর্মচারীদের সাথে মিলিত হয়েছি উপরের স্তরে ভাল ভাল লোক দেখেছি। মোহন লাল সাকসেনা দিল্লী প্রথমে এসেছিল। আমাকে ডেকে বলেছিল

something big is in the offing, we are going to do something for you.

তারপর হাবড়ায় পুর্নবাসনের জন্য সহর তৈরী হয়েছে। আমি জানিনা আজও তাদের কাছ থেকে টাকা এনে সেই হাবড়া সহরের উপনগরী হাসপাতালের টাকা কোথায় খরচ হয়েছে? সাড়ে ছয় লক্ষ টাকা দিয়ে ওখানে বয়েজ হোম তৈরী হয়েছে— খান্না সাহেব আমাকে বলেছিলেন যে তোমাদের উদ্বাস্তুর যে সব ছেলেরা পড়ে আছে তাদের থাকার জন্য। সেটা বন্ধ করে দেওয়া হয়েছে। সাড়ে ছয় লক্ষ টাকার বাড়ীতে মায়া বন্দোপাধ্যায় যখন ডেপুটী মিনিষ্টার ছিলেন তখন তিনি ওটাকে হাসপাতাল করবার চেষ্টা করেছিলেন। সেখানে ৮০ হাজার এর মত রিফিউজি বাস করে—আমরা বারংবার এই সরকারের কাছে—কি কংগ্রেস সরকার কি কমিউনিষ্ট সরকার তাদের কেউ আজও সেখানে হাসপাতাল খোলেনি। পুলিশ দিয়ে এখন বাড়ী রক্ষা করা হচ্ছে। একবার আমরা তাদের

ডেকে তাদের দেখিয়ে দিয়েছিলাম যে বাড়ী করার জন্য আপনারা সাড়ে ছয় লক্ষ টাকা এনে কেন টাকাটা নষ্ট করলেন। আমি আগের স্বাস্থ্য মন্ত্রী এবং ত্রাণ মন্ত্রীমহাশয়-এর কাছে আবেদন করেছিলাম যে ওখানে একটা ট্রেনিং সেন্টার করুন। ৬০ হাজার টাকা খরচ করে এ্যাডমিনিস্ট্রেটারের বাড়ী করা হয়েছিল সে বাড়ী আজ ভূতের বাড়ী। সে বাড়ীতে আজ আর খুশী সে থাকতে পারে। এই রকম অপচয় এই ডিপার্টমেন্টের। এর কে খোজ রাখেন। আমি আজ একটা কথা জিজ্ঞাসা করছি আমাদের পুর্নবাসনের মন্ত্রীর কাছে যে যে জায়গা পড়ে আছে সরকারের জায়গা যেখানে তারা টাকা চাচ্ছে না তাদের জমি দিতে অসুবিধা কি? আমি মুখ্যমন্ত্রী এবং ত্রাণ মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি যে দীর্ঘ-দিন পরে আজ কিছু সংখ্যক বাস্তুত্যাগীদের জমির টাইটেল দেবার কথা বলেছেন। এই টাইটেল সম্পর্কে যখন আলোচনা হয়, আমি ভূমি রাজস্য মন্ত্রীমহাশয়ের সঙ্গে আলোচনা করেছিলাম—তাঁকে জিজ্ঞাসা করেছিলাম যে ভূমিহীনদের কি করে জমি দেন, তিনি বললেন সাফকবলা করে দিই। আমরা ছোট বেলায় শুনতাম যে কলকাতায় ফোর্ট উইলিয়াম এলাকায় জমি কেনা যায়না, লীজ দেয়। বাস্তুত্যাগীদের আজকে লীজ দেওয়া হচ্ছে ৯৯ বছরের। আমি বলছি এই লীজ সব লোককে দিয়ে দিন। জমি রয়েছে পড়ে সেখানে। যে জমি সরকার একোয়ার করে রেখেছেন সেই জমি দেওয়া হয়নি। সুতরাং এই ডিপার্ট-মেন্টের কাহিনী বললে মহাভারতের কাহিনী হয়ে যাবে। আমি আর বেশী বলতে চাইনা। আমি কেবল কয়েকটা নিবেদন রেখে যেতে চাই। এই বিভাগে এই যে রিভিউ কমিটি বন্ধ হয়েছে আমি নিবেদন করব যে যতদিন না বাস্তুত্যাগীদের সমস্যার সমাধান না হবে ততদিন পর্য্যন্ত রিভিউ কমিটি বন্ধ করা ঠিক হবে না। আমি এটা সর্বসম্মতিক্রমে আমরা আমাদের মন্ত্রীমহাশয়ের মাধ্যমে এই প্রস্তাব দিল্লীতে পাঠাতে চাই। দ্বিতীয় কথা, শিক্ষা— প্রথমে শিক্ষা ছিল এ্যাডুকেশনাল ডিপার্টমেন্ট এবং আর, আর ডিপার্টমেন্টে আলাদা ছিল। ডাঃ রায়ের আমলেই বোধহয় একসঙ্গে মিলে গিয়েছিল। আমি আরেকটা কথা জিজ্ঞাসা করি যে সেলফ্ এমপ্লয়মেন্ট স্কীমে এ্যাডুকেটেড সেলফ্ এমপ্লয়মেন্ট স্কীমে কয়টা করা হয়েছে। যেসব বাস্তুত্যাগী জুনিয়ার হাইস্কুল করেছেন সেগুলি মঞ্জুরী দিতে আমাদের কোন্ আইনে বাধা হচ্ছে আমি বুঝতে পারছি না। তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়কে নিবেদন করব যে একজিসটিং রিফিউজী কলোনীতে যতগুলি জুনিয়ার হাইস্কুল আছে এই সমস্ত স্কুলগুলিকে মঞ্জুরী দিতে হবে।

(রেড লাইট)

আমাকে স্যার একটু টাইম দিতে হবে। আমি আজ আক্রমণ করছি না এটা সেল্ফ এ্যানালিসিসের কথা। কারণ আমি নিজে ফিল করি যে পুর্নবাসন দপ্তরের উপরের দিকে শ্রী হিরন্ময় বন্দোপাধ্যায় বা অন্যান্য যে সব লোককে দেখেছিলাম তারা ম্যাগনিচুড অফ দি প্রবলেম ফিল করেছিলেন, আজকের দিনে উপরের স্তরে সে জিনিষ নাই। তাহলে ক্যামাক স্ট্রীটে অফিস যেত না।

[4-50—5-00 p.m.]

আমি গতবারে বলেছিলাম বিধান নগরে সরকারী বাড়ী করেছেন, ৪০ হাজার টাকা খরচ করেছেন, খান চারেক বাড়ী নিয়ে যান, তাহলে বিড়লাদের আর বাড়ী ভাড়া দিতে হয় না। সে কথায় কর্ণপাত করেননি। প্ল্যান হচ্ছে, হাউস টাকা স্যাংশন করে। আমি একটা কথা এখানে নিবেদন করতে চাই। এখানে যে সমস্ত প্রতিনিধি আমরা আছি, প্রায় প্রতিনিধিদের প্রত্যেকের অঞ্চলেই কিছু না কিছু উদ্বাস্তু রয়েছে, বিশেষ করে ২৪-পরগনা নদীয়ায়, কলকাতা—এইগুলি উদ্বাস্তু অধ্যুষিত অঞ্চল, এখানে ১৩ পারসেন্ট লোক হচ্ছে উদ্বাস্তু। বাংলাদেশ হওয়ার পরে যদি স্ট্যাটিস্টিক্স নেওয়া হত তাহলে দেখা যেতো যে সংখ্যা আরো বেশী হবে। আমি প্রস্তাব রাখছি যে এই হাউস থেকে একটা কমিটি করে দেওয়া হোক সেই কমিটি সমস্ত কলোনীগুলি পরিদর্শন করে যাতে সেইগুলির ডেভেলপমেন্ট হয়, তা দেখবেন। সেদিন থেকে কোন প্রচেষ্টা কাজে লাগান হচ্ছে না। আমরা লক্ষ্য

করেছি পুর্নবাসন মন্ত্রকে যারা কাজ করেন তারা যেন পাথরের মত, এই বিভাগে আন্ত-রিকতার সঙ্গে যাতে কাজ করেন, সেই রকম লোক আনা দরকার। আমি এই কথা বলে এটা মীন করছি না যে পুর্নবাসন বিভাগের সমস্ত লোকই খারাপ, এখানে যারা কাজ করে তাদের যেন কিছু করার ক্ষমতাই নাই, সকলেই হুকুম তামিল করে যাচ্ছে। অব লেট উপরের দিকে যাঁরা আছেন, দেখেছি তাঁদের, আগের মত ধৈর্য্য সহকারে কথাবার্তা শুনতে চাচ্ছেন না। বিশেষ বিশেষ কয়েকটি ব্যাপারে লক্ষ্য করে দেখেছি, ১৯৫০ সাল থেকে আজ পর্য্যন্ত লক্ষ্য করে দেখে আসছি, কোথাও যেন আগের মত আর নাই।

আমি আর একটা কথা নিবেদন করতে চাই। স্কোয়াটার্স কলোনী রিকগনাইজ করার অন্তরায় কোথায়? ডেভেলপমেন্টের কাজ স্তরে স্তরে নিচ্ছেন, আমি স্কোয়াটার্স কলোনী সম্বন্ধে দুই একটি কথা বলেই আমার বক্তব্য শেষ করছি। আমি বারাসতের এম এল এ, জ্যোতিময় নগরে সি আই শিট দিয়ে বেড়া দিয়ে ছোট ছোট ডেরা করে রেখেছেন, বার্মা রিফিউজি কলোনী তারা গৃহহারা হয়ে বসে আছে, জিজ্ঞাসা করেছিলাম এর কারণ কি? শুনলাম যাকে কনট্রাক্ট দেওয়া হয়েছিল, সেই কনট্রাক্টার তাদের কাছ থেকে টাকার সই করে নিয়ে পালিয়ে গেছে। সরকার মামলা করছে, কিন্তু বেচারারা গৃহহারা হয়ে পড়ে আছে। কিছু করতে পারেন আর না পারেন—এটা মরাল অবলিগেশন আমাদের তাদের অবস্থা আমাদের জানা দরকার। আমি তাই আবেদন করছি যে মেম্বারদের দিয়ে একটি কমিটি করে দিন যাঁরা সমস্ত রিফিউজি কলোনীর অবস্থা পরিদর্শন করে প্রস্তাব দিবেন, এবং সেই মত কাজ করবেন। এই অনুরোধ জানিয়ে বাজেট সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**Shri Keshab Chandra Bhattacharya :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, উদ্বাস্তু মন্ত্রীর বাজেট সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন, আপনারও ফাঁসীর মঞ্চে উঠতে হত, কিন্তু মহাত্মা গান্ধীর হস্তক্ষেপে আপনি প্রাণ পেয়েছেন। পূর্ব বাংলার লক্ষ লক্ষ মানুষ ফাঁসীর মঞ্চে জয়গান গেয়ে গেছে। বাংলাদেশ যখন ভাগাভাগির কথা হয়, তখন আমরা যারা উদ্বাস্তু, এই প্রশ্ন করেছিলাম দেশ ভাগ করলে আমরা যাব কোথায়? তখন প্রধান মন্ত্রী এবং কংগ্রেস নেতারা উত্তরে বলেছিলেন ভারতবর্ষে আপনাদের সাদরে গ্রহণ করা হবে। সেই সাদরে গ্রহণ করার নমুনা দেখবেন? আমরাতো কোন রকমে চলে আসলাম এই অঞ্চলে। হাবড়াতে অশোকনগর নামক একটি এলাকাতেই এক লক্ষ রিফিউজি বাস করে।

ডাঃ বিধান চন্দ্র রায় মানব-দরদী বন্ধু ছিলেন। তিনি বুঝতে পেরেছিলেন রিফিউজীদের এক জায়গায় নিয়ে যেতে পারলে অনেক সুবিধা হয়। তাই তিনি কলোনী করবার ব্যবস্থা করলেন। আজ সেই কলোনীর শোচনীয় অবস্থা। বৃষ্টির সময় আর রিফিউজীরা সেই কলোনীতে বাস করতে পারে না; নিকটবর্তী স্কুল বাড়ীতে গিয়ে তাদের আশ্রয় নিতে হয়, পশুর মত ঠাসাঠাসি করে তাদের সেখানে বাস করতে হয়। আজ স্বাধীনতার ২৬ বছর পরেও এই হচ্ছে তাদের অবস্থা। এই উদ্বাস্তুদের যা চেহারা হয়েছে তা দেখলে আপনি স্যার, দুঃখ পাবেন, ব্যথিত হবেন, বেদনা পাবেন। এঁরা কী করলেন? এঁরা বলেছিলেন—রিফিউজীদের জন্য একটা মাষ্টার প্ল্যান করবেন। তাতে কী হবে? আজও তাঁরা বাড়ীর অধিকার বা স্বত্বের অধিকার পেলেন না। ব্যাংকের কাছে লোন চাইতে গেলে তারা বলে—তোমার বাড়ীর মালিকানা নাই, তোমাকে লোন দেব না। রিফিউজীরা কোন ঋণ পাচ্ছে না। ২৬ বছর স্বাধীনতার পরেও আজ তারা কোথাও চাকরী পাচ্ছে না। এইতো অবস্থা। এই রিফিউজীরা আর কতদিনে বাড়ীর মালিকানা পাবেন? জমির স্বত্ব পাবেন? আমার অশোকনগর কলোনীতে এক লক্ষের উপর রিফিউজীর বাস, সেখানে পানীয় জলের কোন সুব্যবস্থা নাই, কোন টিউবওয়েল নাই। তারা জল পাচ্ছে না, আলো পাচ্ছে না।

এক হাসপাতাল পর্য্যন্ত নাই যে রোগে চিকিৎসা পেতে পারে। এঁরা বলছেন উদ্বাস্তু এলাকায় স্বাস্থ্যকেন্দ্র করে দেবেন, তাদের চাকরীর ব্যবস্থা করে দেবেন, সেখানে তাদের শিক্ষার জন্য স্কুল-কলেজ করে দেবেন। কিন্তু কিছুই হচ্ছে না।

(এ ভয়েস: টাকা কোথায়?)

টাকাতো অনেক বাড়িয়ে দেওয়া হচ্ছে। সি এম ডি এ-কে তো হাজার হাজার কোটী কোটী টাকা দিচ্ছেন। পূর্ববঙ্গের উদ্বাস্তুদের আত্মদানের ফলে এই স্বাধীনতা এসেছে। ঐ সন্তোষবাবু ওখানে মন্ত্রী হয়ে বসে আছেন, তাঁরো অনেকে মন্ত্রী হয়েছেন। কিন্তু দুঃখের কথা আমরা যখন চীৎকার করে বলি, তখন আমাদের কথা শোনা হয় না। কান্তিবাবু উদ্বাস্তুদের নিয়ে চিন্তা করেন, তাঁর কথাও আপনারা শুনছেন না। এরপরে যদি আমরা বিপ্লব করি, তখন আপনারা আমাদের বলবেন দেশদ্রোহী। নকশালের আক্রমন আমরা প্রতিহত করলাম--তার ফলে আমরা হলাম এ্যান্টি-ন্যাশানাল। অন্য সমস্ত জায়গায় আলো জ্বলছে, আর আমরা আলো পাই না, আমরা কোন জল পাই না। সরকারী আমলাদের জন্য ৬৫ হাজার টাকা দিয়ে বাড়ী ভাড়া করে দিচ্ছেন, বাবুদের জন্য বাড়ীর ব্যবস্থা করছেন। অথচ আমাদের টাকায় আমাদের জন্য বাড়ী তৈরী হতে পারে না? এরজন্য যদি আমরা বিহারের মত আন্দোলন করি বিক্ষোভ দেখাই তখন আবার আমাদের বলবেন--বিদ্রোহী। আমাদের ঘরে ঘরে বহু শিক্ষিত লোক বেকার বসে রয়েছে, কাজ নাই, খেতে পাচ্ছে না। তাদের চক্ষু রাগে লাল হয়ে যায়--বলে কেন আমরা সরকারের বিরুদ্ধে আন্দোলন করবো না? আমাদের অশোকনগরের একপাশে বিদ্যুতের আলো আর একপাশে অন্ধকার। আমাদের লোকে টিউবওয়েলের জল পাচ্ছে খাবার জন্য, বিদ্যুৎ কি জিনিষ তা আজও তারা জানে না। আমার এলাকায় রেশন দেয় দুশো গ্রাম। আমরা বিক্ষোভ করবো না তো আপনাদের পূজো করবো?

[5-00 5-10 p m]

আজকে আপনারা এই অবস্থায় এনেছেন ফলে দিনের পর দিন সেখানে চরম অব্যবস্থা দেখা দিয়েছে। আমাদের সেখানে কংগ্রেস ভোট পেয়েছে। আগে সেখানে বহু নকশাল ছিল, পুলিশ যেতে পারতো না, অনেকে যেতে পারতো না আমরা সেইসব এলাকা মুক্ত করেছি। আপনারা সেখানের উদ্বাস্তুদের কথা চিন্তা করুন। সেখানে জল নেই, সেখানে আজকে আলো নেই। আপনারা যদি না করেন তাহলে আপনাদের পায়ের নীচের মাটি সরে যাবে। উদ্বাস্তু পুনর্বাসনএর জন্য যে দপ্তর তা তুলে দেওয়া হয়েছে। সে দপ্তর থাকলে অনেক সুবিধা হতো। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম্, জয়হিন্দ॥

**Statement under Rule 346**

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে আমি দিল্লী থেকে ফেরার পর পশ্চিমবাংলায় ডাক্তার ও ইঞ্জিনিয়ারদের যে সিজ ওয়ার্ক চলছে সে সম্পর্কে আমি একটি বিবৃতি দিয়েছি সংবাদ-পত্রের মাধ্যমে। সংবাদপত্রের মাধ্যমে দেশের মানুষের কাছে সরকারের বক্তব্য রাখবার জন্য,--যখন এ্যাসেম্বলী চলছে তখন এ্যাসেম্বলীতেই বক্তব্য রাখা উচিত কিন্তু অবস্থা এমন ছিল যে আমি সংবাদপত্রের মাধ্যমে দেশের মানুষকে তৎক্ষনাৎ এটা জানান দরকার ছিল যে এই পরিস্থিতিতে সরকার কি করতে যাচ্ছেন। আশাকরি আপনি এবং বিধানসভার সদস্যরা আমাকে ক্ষমা করবেন এই বিধানসভায় বক্তব্য না রেখে আমাকে সংবাদপত্রের মাধ্যমে সরকারের সিদ্ধান্ত জানাতে হয়েছিল বলে। তবে এখন আমি আপনার অনুমতি

নিয়ে বিধানসভার সকল সদস্যদের সামনে সমস্ত ঘটনা রাখতে চাই। ১৪ই মার্চ ১৯৭৪-এ যখন বিধানসভায় আলোচনা চলছিলো ডাক্তার ও ইঞ্জিনীয়ারদের সিজ ওয়ার্ক সম্পর্কে সেইদিন কনফেডারেশানের প্রতিনিধিরা আমার সঙ্গে দেখা করে। আমি তাঁদের বলি আপনাদের কি বক্তব্য, আপনারা কি চান, সেটা এক, দুই, তিন করে লিখে দিন। কারণ কেউ কেউ আসছেন আমাদের কাছে এই বলে যে সেক্রেটারী হওয়া বড় কথা নয় মাহিনা বেশী করতে হবে। আবার কেউ কেউ বলছেন যে টাকা পয়সা চাই না আমরা সেক্রেটারীর মর্য্যাদা চাই। আবার এমন লোক আছেন যারা মাঝামাঝি কথা বলছেন। তাই আমি দিল্লী যাবার আগে পরিষ্কার জানতে চেয়েছিলাম যে কি তাঁদের প্রকৃত বক্তব্য। তখন লিখিতভাবে সই করা কাগজ আমাকে দেওয়া হয় যা আমার সম্মুখেই আছে। ১নং হচ্ছে এ্যাপয়েন্টমেন্ট

(1) appointment of technical and medical officers as head of the technical and medical departments as Secretaries and Public Undertakings' Chairman as a matter of course.

অর্থাৎ কিনা টেকনিক্যাল ডিপার্টমেন্টে, মেডিক্যাল ডিপার্টমেন্টে, এবং পাবলিক আনডারটেকিং ডিপাটমেন্টে যিনি কর্ত্তা হবেন সেক্রেটারী বা চেয়ারম্যান তাকে টেকনিকাল লোক হতে হবে। এ্যাজ এ মেটার অফ কোর্স। ২নং হচ্ছে

(2) re-structuring the secretariat of Technical and Medical Departments of the Government and public undertakings with technical and medical officers at key posts for example, Joint Secretary, Deputy Secretary, Assistant Secretary of the said departments.

এবং ৩নং হচ্ছে---

(3) parity of pay-scale and status at all levels amongst technical and medical officers and officers of the Indian Administrative Service.

আমি তাঁদের বললাম যে আপনাদের ১, ২ নং যে দাবী সেটা একটা প্রদেশের মুখ্যমন্ত্রী হিসাবে আমার পক্ষে কিছু বলা অসম্ভব ইউনিলেটারালী। কোন মুখ্যমন্ত্রীই তা বলতে পারেন না যেখানে অল ইন্ডিয়া সার্ভিস এ্যাফেকটেড, অর্থাৎ কিনা যেখানে অল ইন্ডিয়া সার্ভিস ইনভল্বড, ইন্ডিয়ান এ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস-এর ক্ষেত্রে। আমি তাঁদের এই কথা বলেছিলাম। আমি তাঁদের বিধানসভার কথা ও মন্ত্রীসভার সিদ্ধান্তের কথাও জানিয়েছিলাম। আমি তাঁদের পরিষ্কার করে বলে দিয়েছি বিধানসভার মন্ত্রীসভার সেই সিদ্ধান্ত যে টেকনিক্যাল লোক সেক্রেটারী হওয়ার ব্যাপারে উপযুক্ত লোক হলে এতে কোন বাধা থাকবে না। কোন পোষ্ট কারও জন্য রিজার্ভ নয়, কোন সেক্রেটারী পোষ্ট রিজার্ভ কারও জন্য থাকবে না—সে আই এ এস-দের জন্যও নয়, আর টেকনিক্যাল লোকের জন্যও নয়। মানুষ যে যোগ্য তাকে বাছাই করে তা করা হবে। টেকনিক্যাল লোককে করতে হবে, এ আমার পক্ষে সম্ভব নয়। আমি দিল্লী যাচ্ছি, দিল্লীতে গিয়ে কথা বলবো প্যারিটি অব পে-স্কেল সম্বন্ধে। পে-স্কেল সম্বন্ধে বলেছি। তাঁদের কতকগুলি এ্যানোম্যালি আছে—আমি বলেছি ঠিক আছে এ্যানোমেলি যদি থাকে তো আমাদের আলোচনার পথ খোলা। এবং তাঁদের ১৪ তারিখে সহি করে জানিয়ে দিয়েছিলাম যে

1. The ceasework must be withdrawn immediately.

আমাদের প্রথম সর্ত ছিল

The ceasework must be withdrawn immediately.

দ্বিতীয় সর্ত ছিল

2. With regard to demands 1 and 2 made to-day I have no authority as the Chief Minister of a State to say anying more than what I have already said in the Assembly and what the Cabinet has alredy decided. I shall acquaint the Central Government of the position and since there is a Central Committee already appointed for the purpose it will be for the committee to decide.

With regard to pay scales etc. I have heard the Confederation who have pointed out to me certain anomalies. Since the Government has never been vindictive, I have asked the Labour Minister and the Finance Minister to go into the anomalies along with the Health Minister, the Works and Housing Minister and the Irrigation and Power Minister and to look into this question. Thereafter, the Government will try to be as fair as possible having regard to the present financial position. I hope and trust that the members of the confederation who are all Class I and Class II employees will rise to the occasion and respond to my appeal and withdraw the cease work. After I come back from Delhi I shall find out what the position is from the above Ministers and then have a full discussion with the representatives of the Confederation and finalise the whole matter.

আমি চলে গেলাম দিল্লীতে পৌঁছাবার পর খবর পেলাম যে আমরা যা বলেছি তারা তা রিফিউজ করেছে। তাদের উত্তর হোল 'না' সেক্রেটারী টেকনিক্যাল ডিপার্টমেন্টের এবং মেডিক্যাল ডিপার্টমেন্টের টেকনিক্যাল লোক দিয়ে করতে হবে। সেইরকম জয়েন্ট সেক্রেটারীর বেলায় এবং ডেপুটি সেক্রেটারীর বেলায়ও ঐ একই কথা। আমি যেটা বলেছিলাম পে-স্কেল সম্বন্ধে দরজা খুলে রাখা হবে ডাঃ নাগ ইত্যাদি সব রয়েছেন তাদের সঙ্গে কথাবার্তা বলতে পারবেন। কিন্তু সে সম্বন্ধে কিছু বলেন নি। এই অবস্থায় ফিরে এলাম। কালকে এসে সংবাদ নিলাম স্বাস্থ্যমন্ত্রীর কাছ থেকে, পূর্তমন্ত্রীর কাছ থেকে এবং চীফ সেক্রেটারীর কাছ থেকে জানতে পারলাম যে মানুষের দুর্দশার শেষ নাই। হাসপাতালে লোক ভর্তি হতে পারছে না। দরিদ্র মানুষরা সবচেয়ে বেশী এফেকটেড হয়েছে, ডেভেলপমেন্ট ওয়ার্ক প্রায় বন্ধ, হাসপাতাল তৈরী, হেল্থ সেন্টার তৈরী, স্কুল তৈরী, ব্রীজ তৈরী, রাস্তা তৈরী ইত্যাদি কাজ বন্ধ। শত শত টেলিগ্রাম বিভিন্ন মানুষের কাছ থেকে এসেছে যে পাবলিক কাজ একেবারে বন্ধ, উন্নয়ন কাজ ব্যাহত হচ্ছে। আজকে মানুষ অন্ন-বস্ত্রের জন্য দারুণ দুরবস্থায় পড়েছে, বিশেষ করে খাদ্য সমস্যায় মানুষ খুবই কষ্টের মধ্যে পড়েছেন আমরা যতদূর পারছি চেষ্টা করছি। মানুষের দুরবস্থা আছে তার উপর নূতন করে আরও। দুরবস্থা মানুষের ঘাড়ে চাপিয়ে দেওয়া হোল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখনই আমার কাছে একটা মেসেজ এসেছে যে ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের সাঁওতালদি ট্রান্সমিসনে একটা ফল্ট হয়েছে। ফলে যে দোষ হয়েছে তাতে সাঁওতালদি ও পুরুলিয়া দুটোতেই অসুবিধা দেখা দিয়েছে।

[5-10—5-20 p.m.]

এবং সেখানে

Sub-Assistant Engineer and Workman engaged on Santhaldih-Howrah line have been contacted and diverted for this emergent work involving re-stringing of small section of Santaldih-Purulia line as also removal of Circuit Breaker defect on the Purulia side. Senior Testing Officer in Calcutta is not traceable".

তিনি ধর্মঘট করেছেন। মানুষ বিদ্যুৎ শক্তি পাবে না, মানুষ কষ্টে থাকবে, পাম্প চলতে পারবে না, জল আসবে না, শিল্প চলতে পারবে না—একজন সিনিয়র টেস্টিং অফিসার তাকে খুঁজে পাওয়া যাচ্ছে না কলকাতায়। তিনি মাইনে কত পান? তার মাইনে হচ্ছে ২ হাজার ১৭২-৫০ পয়সা মাসে। এই অবস্থা সরকার, তার দেশের মানুষ কতদিন সহ্য করবে, এটা জানা দরকার। তারজন্য কালকে রাত্রিবেলা আমি এই কথা বলেছি. The Government and the people have been as patient as possible with regard to Doctors and Engineers. I had explained to them before going to Delhi that since their demands of compulsorily having Technocrats as Secretaries of all Tecchnical Departments and of having parity of pay

scales and status with the IAS involved in a central service. I could not on my own as a Chief Minister of a State take any decision on those issues. I had expected therefore, that professional people like the striking Engineer-Doctors all Class I and Class II officers will appreciate this and take a responsible stand and accept my suggestion to call off their cease work. I was painful to see that after I had left for Delhi they had, in fact, taken a contrary decision. I have now discussed the question in Delhi with our Central leaders and they are all clear that this question must be decided by the body consisting of some Chief Ministers and Central Ministers. This in fact I had already told the representatives of Confederation when they saw me before my departure for Delhi.

I am sure, our people will appreciate that it is not possible for the Government to continue as a silent spectator any longer. People are suffering, particularly the poor and the ordinary. Their needs are not being attended to. Agriculture and Development work have been seriously impeded. Construction of bridges, roads, hospitals, Health Centres, etc., and the electrification of villages and supply of power have been affected. The peoples patience has been taxed to the limit. The cease work has gone on far too long. The striking doctors and engineers must therefore withdraw their cease work immediately and we on our part shall keep our commitments as mentioned in Cabinet decision in the Assembly and in my note to the Confederation before I left for Delhi

অর্থাৎ কিনা তাদের সঙ্গে আলোচনার দ্বার সম্পূর্ণ খোলা আছে পে-স্কেল সম্বন্ধে।

The doctors and engineers have certain social obligations and the common man expects them to fulfill these obligations. If however the cease work is not withdrawn within 24 hours I wish to make this clear on behalf of the people of Bengal that all the offers already made by the Government will have no application whatsoever with regard to those of the doctors and engineers who still choose to continue the cease work.

আপনাকে ধন্যবাদ জানাচ্ছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে এই স্টেটমেন্ট দিতে দেবার জন্য—আমার যে বক্তব্য ছিল সেটা আমি বিধানসভার মাননীয় সদস্যদের কাছে রাখলাম।

**Demand No. 44**

**Shri Netaipada Sarkar :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে উদ্বাস্তু, ত্রাণ এবং পুনর্বাসন খাতের যে ব্যয়-বরাদ্দের দাবী মাননীয় মন্ত্রী মহাশয় অনুমোদনের জন্য উপস্থিত করেছেন সে সম্পর্কে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, এই খাতের আলোচনা করতে গিয়ে প্রথমেই আমার মনে পড়ছে সেই সমস্ত উদ্বাস্তু ভাইদের কথা যারা আজও বিভিন্ন ক্যাম্পে পুনর্বাসনের আশায় নিদারুণ দুঃখ-কষ্টের মধ্যে দিন কাটাচ্ছেন। তার সাথে সাথে স্যার, তাদের কষ্টের কথাও মনে পড়ছে যাদের আমরা বিভিন্ন শিবিরে, ক্যাম্পে বা কলোনীতে পুনর্বাসন দিয়েছি। স্যার, আমরা দেখেছি, বিভিন্ন ক্যাম্পে যাদের আমরা পুনর্বাসন দিয়েছি তাদের কোন-রকম অর্থনৈতিক পুনর্বাসন না দেবার ফলে অধিকাংশ পরিবারকেই আজকে ভিক্ষাবৃত্তি গ্রহণ করতে হচ্ছে, অনেক পরিবারের কারুকে কারুকে আত্মহত্যা করতে হচ্ছে। আজকে কঠিন জীবন সংগ্রামে তারা দাঁড়াতে পারছে না। আজকে এই বাস্তব চিত্রের সামনে দাঁড়িয়ে মাননীয় মন্ত্রী মহাশয় আশার বাণী আমাদের শুনিয়েছেন, মাস্টার প্লানে ১৫০ কোটি টাকা খরচ করার কথা বলেছেন। স্যার, এই প্রসঙ্গে আমি প্রথমেই বলতে চাই, কেন্দ্রীয় সরকার যেটা নীতি হিসাবে গ্রহণ করছেন যে উদ্বাস্তুদের পুনর্বাসন এটা রেসিডুয়ারী প্রবলেম অর্থাৎ বকেয়া সমস্যা এটা আমরা মনে করি ওয়েস্ট পাকিস্তান অর্থাৎ পশ্চিম পাকিস্থান থেকে আগত উদ্বাস্তুদের ক্ষেত্রে এটা প্রযোজ্য হতে পারে কিন্তু পূর্ববঙ্গ থেকে আগত উদ্বাস্তুদের

ক্ষেত্রে এটাকে বকেয়া সমস্যা মনে করলে ভুল হবে। কারণ আমাদের এখানে হিসাব অনুযায়ী দেখছি আড়াই হাজার পুনর্বাসন যোগ্য পরিবার রয়েছেন অথচ তাদের পুনর্বাসন দেওয়া যাচ্ছে না। তাছাড়া রিভিউ কমিটি বিভিন্ন ক্যাম্প, কলোনী ঘুরে যা বলেছেন, আমাদের কেন্দ্রীয় পরিকল্পনা মন্ত্রী কোলকাতায় এসে কয়েকটি উদ্বাস্তু কেন্দ্র ও কলোনী দেখেছেন, তারা সকলেই দেখে মনে করেন যে উদ্বাস্তুগণের যে সমস্যা রয়েছে--যাদের আমরা পুনর্বাসন দিয়েছি তাদের ক্ষেত্রে এবং যাদের দিই নি এই উভয়েই ক্ষেত্রে, তাঁরা মনে করেন এটা একটা গুরুতর সমস্যা। তাই নীতিগত কারণে আমাদের দাবী পূর্ববঙ্গ থেকে আগত উদ্বাস্তুদের ক্ষেত্রে এটাকে রেসিডুয়ারী প্রবলেম বলে দেখানো চলবে না, এটাকে জাতীয় সমস্যা হিসাবে দেখতে হবে। এবং আমাদের মন্ত্রী যে মাষ্টার প্লান তৈরী করে কেন্দ্রে পাঠিয়েছেন অবিলম্বে সেটাকে অনুমোদন দিয়ে কার্য্যকরী করার ব্যবস্থা করতে হবে। তারপর কুপার্স, ধুবুলিয়া প্রভৃতি বিভিন্ন যে সমস্ত ক্যাম্প রয়েছে সেখানকার উদ্বাস্তু পরিবারের মধ্যে দুটি ক্যাটাগরি আছে। গভর্ণমেন্ট কতকগুলি উদ্বাস্তু পরিবারের ক্ষেত্রে বলেছেন তারা নন-ডোলিং অর্থাৎ তাদের ডোল বন্ধ করে দেওয়া হয়েছে। দন্ডকারণ্যে যেতে অস্বীকৃতি ইত্যাদি কয়েকটি কারণে তাদের ডোল দেওয়া বন্ধ করে দেওয়া হয়েছে। স্যার, আপনি চাকদা ইত্যাদি ক্যাম্পের উদ্বাস্তুদের কথা জানেন। সেই সমস্ত উদ্বাস্তুদের জন্য যে রিভিউ কমিটি হয়েছিল এবং তারা যে সুপারিশ করেছিলেন আমরা মনে করি সেটা পরিবর্তন করা দরকার। সেখানে যে সমস্ত নন-ডোলিং ফ্যামিলি রয়েছেন তাদেরও ডোলিং ফ্যামিলির মতন পুনর্বাসন দিতে হবে এই দাবী আমরা করছি। তারপর স্যার, এক একটি পরিবারের পুনর্বাসনের জন্য যে টাকা ধরা হয়েছে সে সম্পর্কে আমাদের বক্তব্য হল যে, আজকে টাকার দাম ৩৮ পয়সায় এসে দাঁড়িয়েছে কাজেই ঐ টাকায় কোন উদ্বাস্তুর একটা জমি ও বাড়ী ছাড়া আর কিছু হতে পারে না। সুতরাং উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য টাকার অংক বাড়াতে হবে এই দাবী আজকে আমি উপস্থিত করতে চাই।

[5-20—5-30 p.m.]

সঙ্গে সঙ্গে আমি বলবো যে সমস্ত কৃষি পরিবার, যাদের পুনর্বাসন দেওয়া হয়েছে সেই কৃষি পরিবারের যে কলোনী তাদের দুঃখ-দুর্দশা দেখলে মনে হয় যে এটা সত্যিই পরিহাসে পরিণত করা হয়েছে। আমার ক্ষেত্রে আমি বলবো, অনুযোগ করবো না—পাঞ্জাবে তাদের ১৯৬ কোটি টাকা শুধু ক্ষতিপূরণ দেওয়া হয়েছে, কিন্তু আমাদের ক্ষতিপূরণের কোন প্রশ্নই নেই। তাদের পুনর্বাসন বা অন্যান্য বিষয়ে বহুবিধ সাহায্য দেওয়া হয়েছে তাতে আমাদের বিক্ষোভের কোন কারণ নেই। কিন্তু আমরা ন্যায্যতঃ দাবী করবো, পূর্ববঙ্গ থেকে যে সমস্ত উদ্বাস্তু ভাইবোনেরা তাদের সহায়সম্বল ছেড়ে চলে এসেছে তাদের ক্ষেত্রেও ঠিক একই-ভাবে, একইরকম পদ্ধতিতে যাতে অর্থনৈতিক পুনর্বাসন হয় তার ব্যবস্থা করা উচিত। আপনি হরিয়ানা বা দিল্লীর আশেপাশে দেখবেন, ঐ ওপার থেকে আসা উদ্বাস্তুদের জন্য সুন্দর ব্যবস্থা করা হয়েছে। তাদের ক্ষেত্রে আমরা বলতে পারি যে উদ্বাস্তু পুনর্বাসন সম্পূর্ণ হয়েছে বা সেটা সমস্যা নয়। কিন্তু আমাদের এই বঙ্গের ক্ষেত্রে সেটা কোন মতেই স্বীকার করে নিতে পারি না। এ ক্ষেত্রে কান্তিবাবু এবং আরো কয়েকজন সদস্য সাজেশান দিয়েছেন। এই বিধানসভার কয়েকজন মাননীয় সদস্যকে নিয়ে একটা কমিটি করা হোক এবং কেন্দ্রীয় রিভিউ কমিটি তাদের প্রতিবেদন উপস্থিত করেছেন—এই বিধানসভার কয়েকজন সদস্যকে নিয়ে একটা কমিটি করা হোক। কমিটিগুলো ঘুরে ঘুরে দেখুক যে সমস্ত উদ্বাস্তু পুনর্বাসন কেন্দ্রগুলি রয়েছে, যে সমস্ত কলোনী রয়েছে তাহলে দেখবেন যে সেগুলি নরক-কুন্ডে পরিণত হয়েছে, সেগুলি ভিখারীদের আখড়ায় পরিণত হয়েছে। উদ্বাস্তু পুনর্বাসনের নামে কোটি কোটি টাকা অপচয় হয়েছে, উদ্বাস্তু পুনর্বাসন হয়নি। আমি বলবো যে, আর আই সি, যেটা কেন্দ্রীয় সংস্থা, সেই সংস্থার কোটি কোটি টাকা অপচয় হয়েছে। স্যার, আপনি যদি দেখেন, আপনার অভিজ্ঞতা আছে, আপনি দেখবেন যে সেই আর আই সি'র মাধ্যমে কোটি কোটি টাকা এই উদ্বাস্তুদের কর্মসংস্থানের নামে যেভাবে ছিনিমিনি করা হয়েছে তা সহ্য করা যায় না। এই জিনিষ হয়েছে এবং এখনও হচ্ছে। আমি একটা উদাহরণ দেবো, আমার এলাকার মধ্যে রানাঘাটে সিরামিক ফ্যাকটরী খলবার জন্য ঐ

*আর আই সি ক্যাম্প একটা করলেন, বাড়ী করলেন,* সবকিছু করা হল অথচ দেখলাম কোন এক কালির খোচায়, কোন লালফিতার বাধনের মধ্যে আটকে গিয়ে দেখলাম যে সেই কারখানাটি বন্ধ করে দেওয়া হল। অনেক আবেদন-নিবেদন করেছি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে কিন্তু কোন ফল হয়নি এবং এরজন্য একটা পেপার মিল বন্ধ হয়ে গেল, বহু আবেদন-নিবেদন করেছি শ্রমমন্ত্রীর কাছে এবং উদ্বাস্তু-ত্রাণ মন্ত্রীর কাছে কিন্তু কোন ফল হয়নি। অথচ ঐ কুপার্স ক্যাম্প-এ কতকগুলি পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে, তাদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য এই কারখানা করার কথা কিন্তু আজকে একটা প্রহসনে পরিণত হয়েছে, কোন কিছুই হয়নি। আজকে আমি বলবো যে সদস্যদের নিয়ে একটা কমিটি করুন. অনুসন্ধান। আজকে যখন কেন্দ্রীয় সরকার রাজী হয়েছেন, মাষ্টার প্লান তারা অনুমোদন করতে যাচ্ছেন তখন একটা কমিটি করুন, অনুসন্ধান করুন, করে দেখুন যে এই পরিবারগুলি কি অবস্থায় আছে। আমি এই ব্যাপারে দু'একটা উদাহরণ দেই—বাশবেড়িয়া বলে রানাঘাটে একটা কলোনী আছে, সেখানে গেলে দেখবেন যে একটা পান চাষীকে মাত্র ২ বিঘা করে জমি দেওয়া হয়েছে। সেখানে পান চাষীরা একটা পানের বরজ করতে পারেনি। সেখানে একটা ডিপ টিউবওয়েল অকেজো হয়ে রয়েছে, ১৯৬৭ সাল থেকে বলে বলে আসছি, রিলিফ কমিশনারকে চিঠি দিয়েছি, মিনিষ্টারদের বহু চিঠি দিয়েছি কিন্তু আজও সেই ডিপ টিউবওয়েল চালু হলনা। একটু জল পেলে পান চাষীরা পানের বরজ করতে পারে কিন্তু সেটাও তারা করতে পারছে না। কত পরিবার ভিখারীতে পরিণত হয়েছে, তারা জি আর-এর জন্য লাইন দিচ্ছে। তারা যদি একটু সুযোগ-সুবিধা পায়, একটু জল পায় তাহলে তারা বেচে যেতে পারে। তাদের জমির কোন স্বত্ব নেই, জমি বন্ধক দিয়ে সরকারের কাছ থেকে টাকা নেবে তারও কোন ব্যবস্থা নেই। তাই আজকে তারা পড়ে পড়ে মার খাচ্ছে, এই ছাড়া আর কিছু হচ্ছে না। যাবেন বড়বেড়িয়া কলোনী, রানাঘাট থানার মধ্যে তারা পান চাষী নয়, তারা হল কৃষক, তাদের মাত্র ৫ বিঘা করে জমি দেওয়া হয়েছে। আইনে বলা হয়েছিল যে সাড়ে ৯ বিঘা করে জমি দেওয়া হবে কিন্তু সেখানে তাদের মাত্র ৫ কি ৬ বিঘা করে জমি দেওয়া হয়েছে, তাও মাঠ ধূধূ করছে, জলের কোন ব্যবস্থা নেই, একটা ডিপ টিউবওয়েল ছিল কেরু কোম্পানীর সেটাও অকেজো হয়ে রয়েছে। বারে বারে বলা সত্বেও কিছুই করা হয়নি। বহু ফ্যামিলি আছে, তাদের ঐ জমি বিক্রয় করার অধিকার নেই, কিন্তু তারা অন্যকে ডেকে এনে ফসলী রাইট দিয়ে কিছু টাকা নিয়ে সরে পড়ছে, টিন বিক্রয় করছে, তাদের গহনাগাটি বিক্রয় করছে এবং বহু পরিবার ভিখারীতে পরিণত হয়েছে। আপনি যাবেন তাহেরপুর, যাবেন গয়েশপুর, যাবেন ছকুনা, এবং চাকদহের আশেপাশে যে সমস্ত কলোনীগুলি হয়েছে, সেখানে গেলে দেখবেন যে কি করুণ চিত্র, উদ্বাস্তু পুনর্বাসনের নামে এই বঙ্গে কি পরিহাস করা হয়েছে এটা সহ্য করা যায় না। আজকে কেন্দ্রীয় সরকার যতই বলুন, উদ্বাস্তু পুনর্বাসন আর কোন সমস্যা নয়, আমরা কিন্তু সেটা মানতে রাজী নই। আমাদের ক্ষেত্রে উদ্বাস্তু পুনর্বাসন-এর ব্যাপারে এই বঙ্গে জাতীয় গুরুত্ব রয়েছে। এটা যদি না করা হয় তাহলে এটা কিন্তু বিপ্লবের স্ফুলিঙ্গ কেন্দ্র হতে পারে। আপনি জানেন যে এই সমস্ত উদ্বাস্তু কেন্দ্রগুলিতে এবারে আমরা যখন প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চা করেছিলাম, ১৭ দফা কর্মসূচী নিয়ে তাদের কাছে হাজির হয়েছিলাম তখন এই সমস্ত কলোনীর মানুষ আমাদের দুই হাত তুলে সমর্থন করেছিল।

বহু আশা নিয়ে তারা সমর্থন করেছিল কিন্তু কোন কাজ যদি আমরা করতে না পারি তাহলে তাদের আশা পূর্ণ হবে না। আজ তারা না খেতে পেয়ে গরীব হতে হতে বিক্ষুব্ধ হয়ে পড়েছে। এরা আর গরীব হতে পারছে না। এরা আজ ভিখারী দিন মজুরে পরিণত হয়েছে। এখন এদের সামনের দিকে এগুতে হবে। এই পরিস্থিতিতে যদি সরকার সাহসিকতার সঙ্গে এগুতে না পারেন তাহলে কিছুই হবে না। মাষ্টার প্লানে ৫০ কোটি টাকা ধরা হয়েছে আমি মনে করি এই ৫০ কোটি টাকা যথেষ্ট নয়, এর মধ্যে বহু টাকা অপচয় হয়েছে। পশ্চিম পাকিস্থান থেকে আগত উদ্বাস্তুদের প্রতি যে আন্তরিকতা দেখানো হয়েছিল আমাদের এখানেও উদ্বাস্তুদের প্রতি সেই আন্তরিকতা দেখিয়ে এই পরিকল্পনার জন্য টাকা বাড়িয়ে ২৫০ কোটি টাকা করুন এবং পরিকল্পনাকে সার্থক করুন, এই দাবী

মন্ত্রী মহাশয়ের কাছে জানাচ্ছি। যদিও মন্ত্রী মহাশয় কৌশলে এড়িয়ে গিয়েছেন, তিনি বলেছেন, কেন্দ্রীয় মন্ত্রী আশ্বাস দিয়েছেন কিন্তু একচুয়ালি কেন্দ্রীয় মন্ত্রী কি বলেছেন, পুরো-পুরি অনুমোদন করেছেন কিনা, কত টাকা কেন্দ্রীয় মন্ত্রী অনুমোদন করেছেন সেটা আমরা মন্ত্রী মহাশয়ের বক্তৃতার মধ্যে পাচ্ছি না, আমাদের মনে এ বিষয়ে সন্দেহ রয়েছে। আমি মনে করি এই পরিকল্পনা সঠিকভাবে রূপায়িত হবে না তাই স্যার, আপনার মাধ্যমে আমি বিধানসভার সমস্ত মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাব যে, যাদের এ বিষয়ে অভিজ্ঞতা আছে এবং যাদের নেই সকলেই এই বিষয়টা দেখুন, বুঝুন যে কি নরককুন্ডের মধ্যে ক্যাম্পে ক্যাম্পে উদ্বাস্তু রয়েছে। এটা তাদের কাছে অসহ্য হয়ে উঠেছে। তাদের পুনর্বাসন দেওয়া না দেওয়া একই অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমি দেখেছি চিঠিপত্র দিলে জবাব পাওয়া যায় না। আমার কাছে একটা চিঠি আছে--আর আর, বারাসত, তাঁর কাছে চিঠি দেওয়া হয়েছে কিন্তু তিনি তার কোন জবাব দেন নি। এই রকমভাবে বহু ব্যক্তিগত চিঠির তারা জবাব দেবার মত প্রয়োজন পর্যন্ত মনে করেন না। শুধু এখানেই নয়, বহু জায়গায় এরকম ঘটে। আজকে হয়ত অকল্যান্ড থেকে বাড়ী সরিয়ে নিয়ে গিয়ে বেশী ভাড়ায় আপনারা বাড়ী নিতে পারেন কিন্তু তাতে উদ্বাস্তুদের ভাগ্যের কোন পরিবর্তন হবে না। হয়ত বাড়ীর ভাগ্যের পরিবর্তন হতে পারে, কর্মচারীদের বসার সুবিধা হতে পারে কিন্তু তাদের ভাগ্যের কোন পরিবর্তন হবে না। যাহোক মন্ত্রী মহাশয় সাহসিকতার সঙ্গে এগুচ্ছেন বলেই আমার ধারণা, আমি তাকে অভিনন্দন জানাব, তিনি যদি সাহসিকতার সঙ্গে এই মাস্টার প্লানের টাকা আরো বাড়িয়ে দিয়ে একে পূর্ণাংগ রূপ দিতে পারেন। আমি এ সম্বন্ধে কয়েকটি সাজেসান রেখে আমার বক্তব্য শেষ করছি। ৬ মাসের মধ্যে আড়াই হাজার পরিবারকে পুনর্বাসন দিতে হবে, এটা আমার মন্ত্রী মহাশয়ের কাছে দাবী। আর একটা দাবী হল, তারা প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তাদের জমির সত্ব দেবেন, সে বিষয়ে কি করেছেন জানাবেন। আগামী ৬ মাসের মধ্যে ৫০ পারেসেন্ট ক্যাম্প-উদ্বাস্তু কলোনী-গুলোর জমির সত্ব দান করে পাকাপাকি করতে হবে। আর যে সমস্ত স্বীকৃত হয়নি, জবর-দখল কলোনী তাদের অবিলম্বে স্বীকৃতি দিন। আমি আর একটা দাবী করবো, আপনি কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করুন এই আর আই সি, যেটার দিল্লীতে আড্ডাখানা, যেটা দুর্নীতি করে করে আমাদের উদ্বাস্তু পুনর্বাসনের নামে স্যাবোতাজ করে চলেছে তাদের বিরুদ্ধে যাতে তদন্ত করা যায় এবং তদন্ত করে সঠিকভাবে যাতে আর আই সি-কে পরিচালিত করা যায় তার ব্যবস্থা করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kashinath Misra ;**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালের স্বাস্থ্য প্রকল্পের কর্মচারীরা এবং বাঁকুড়া জেলার স্পেসালাইজ লেবার এ্যাসোসিয়েসানের পক্ষ থেকে বিধানসভা অভিযান করেছে তাদের দৈনিক মজুরি বৃদ্ধি এবং সরকারী স্বীকৃতির জন্য। আমি মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে বলব যে, মন্ত্রী মহাশয় ওখানে গিয়ে তার বক্তব্য রাখুন। আর একটি বিষয় হচ্ছে, মফঃস্বলের মিষ্টান্ন ব্যবসায়ী সমিতির পক্ষ থেকে প্রায় এক লক্ষ মিষ্টির দোকানের লোক বিধান-সভার কাছাকাছি একটা ডেপুটেশান নিয়ে এসেছেন। তাদের দাবী বিক্রয় কর মুক্ত করা এবং কাঁচা মাল সরবরাহ করা। এটা যদি না করা যায় তাহলে প্রায় ১০ লক্ষ পরিবারের অন্নসংস্থান ব্যবস্থা নষ্ট হবে এবং এই ব্যবসাটা নষ্ট হবে।

[5-30—5-40 p.m.]

**Shri Tapan Chatterjee:**

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গরীব উদ্বাস্তু ভাইদের নিয়ে বিগত ২৬ বছর ধরে বহু জনদরদী নেতা বিনা আয়াসে টেনে এনে পুলিশের গুলি খাইয়ে বহু বিপ্লব করেছেন। এই উদ্বাস্তুদের সমস্যার কোন সমাধান করেননি। আজ উদ্বাস্তু কথাটা জাতির কলঙ্ক। ২৬ বছর ধরে আমরা এই উদ্বাস্তু কথাটা তুলতে পারিনি। ২৬ বছর কেটে গিয়েছে, সুতরাং আজকে উদ্বাস্তু বলে কিছু থাকা উচিত নয়। আমাদের সরকারকে ধন্যবাদ জানাচ্ছি যে তারা

অন্ততঃ ঘোষণা করেছেন যে উদ্বাস্তুদের জমির সর্ত দান করবেন। এই কথা যুক্তফ্রন্ট মুখেও বলতে পারেননি। যুক্তফ্রন্ট যদি মুখেও বলে যেতেন তাহলে আমরা বুঝতাম যে তাদের এদের জন্য দরদ কিছুটা আছে। আজকে এই অবস্থাটা কি রকম দেখুন, যে লোক কোন দিন খুলনা দেখলনা সে লোক সরকারী টাকা নিয়ে ৫ তলা বাড়ী বানিয়েছে, অথচ আসল উদ্বাস্তু ভাইরা এখনো শিয়ালদহ ষ্টেশনে বসে পায়খানা প্রস্রাব করছে। উদ্বাস্তু সমস্যা সত্যিকারের একটি ভয়াবহ সমস্যা, এই সমস্যার কতগুলি দিক আছে, কতগুলি অর্থনৈতিক দিক আর কতগুলি কাগজপত্রে লেখালিখির ব্যাপার। অর্থনৈতিক সমস্যাগুলিতে অনেক বাধা আছে, কিন্তু যেগুলি সামান্য একটু লেখা লিখিতে হয়ে যায় সেগুলির প্রতি আমি প্রথমে আমাদের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যেমন ধরুন পৌরসভার মধ্যে বহু উদ্বাস্তু কলোনী আছে, সেই কলোনীর অধিবাসীরা কিন্তু ভোটার হতে পারেননি এখন পর্য্যন্ত এরকম বহু কলোনী এখনো আছে। তারা যদি ভোটার হতে পারেন তাহলে তারা পৌরসভার কমিশনার নির্বাচিত হতে পারেন, এম এল এ নির্বাচিত হতে পারেন, এম পি নির্বাচিত হতে পারেন। কিন্তু তারা যে কলোনীতে বাস করেন সেই কলোনী আজ পর্য্যন্ত পৌরসভার কাছে হস্তান্তরিত হয়নি, তার ফলে পৌরসভার যে সুযোগ সুবিধা তা সেই সব কলোনীর লোকেরা আজ পর্য্যন্ত পাচ্ছেন না। পৌরসভার কাছে গেলে তারা বলে, এটা উদ্বাস্তু দপ্তরের কাজ, উদ্বাস্তু দপ্তরে গেলে তারা বলছেন এটা পৌরসভার ব্যাপার। এর মাঝে পড়ে উদ্বাস্তু ভাইদের অবস্থা না ঘাটকা না ঘরকা হয়ে গিয়েছে। আজকে উদ্বাস্তু মন্ত্রী যদি একটু লিখে দেন তাহলে এটা হয়ে যেতে পারে, এর জন্য ১ পয়সাও খরচ হয় না, এটা তিনি অনায়াসে করতে পারেন। তারপর এই সকল কলোনীর জন্য যে কনসট্রাকশন বোর্ড রয়েছে সেটি একটি বাস্তুঘুঘুর বাসা, সেখানে শুধু চুরি ছাড়া আর কিছু নেই, সেখানে পয়সা ছাড়া কোন কাজ হয় না। সেখানে কোন ফাইল গেলে সেই ফাইল আর ফিরে পাওয়া যায় না। তারপর কোন্ কাজ সি এম ডি এ করবে, কোন কাজ পাবলিক হেল্থ ইঞ্জিনীয়ারিং করবে, আবার কোন কাজটা কনসট্রাকশন বোর্ড করবে এই বিষয়ে সাধারন উদ্বাস্তু ভাইদের কোন ধারনা নেই, তাদের মাথায়ও ঢোকে না। যেটা এম এল এ, এম পি-দেরই মাথায় ঢোকে না, সেটা সাধারন উদ্বাস্তু ভাইদের মাথায় কি করে ঢুকবে? তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে একটা যে কোন সিসটেমের মাধ্যমে এই কাজগুলি করুন, সেটা সি এম ডি এ-র মাধ্যমেই হোক বা কনসট্রাকসন বোর্ডের মাধ্যমেই হোক। আর একটা কথা আমি সরকারকে বলব যে তারা যে সব পুর্নবাসন দিয়েছেন তার বেশীরভাগই এল পি, স্কীমের মাধ্যমে দিয়েছেন। সেগুলি যারা পেয়েছেন তাদের মধ্যে হয়ত কিছু কিছু চোর বদমায়েস আছে, কিন্তু আমি জানি একটি ছেলে ধুবুলিয়াতে, মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি যাকে সার্টিফিকেট দিয়েছিলেন, চিত্তরঞ্জন বিশ্বাস, এম এস সি, এগ্রি-কালচারে রিসার্চ স্কলার, তার পরিবারকে ডোল দেওয়া হয় না। এই বিষয়ে আমার কাছে প্রমাণ আছে, যেহেতু সে রিসার্চ স্কলার সেহেতু তার পরিবারের ডোল কেড়ে নেওয়া হয়েছে। আমরা যেখানে বলছি যে উদ্বাস্তু ভাইদের জীবনে প্রতিষ্ঠিত হবার সুযোগ দেব, সেখানে আজকে এই জাতীয় ঘটনা ঘটছে। এই রকম বহু নজির আছে। তৃতীয়তঃ সব চেয়ে বড় সমস্যা যেটা, সেটা হচ্ছে উদ্বাস্তুদের নিয়ে বহু ছিনিমিনি খেলা হয়েছে, আসল উদ্বাস্তুর জায়গায় নকল উদ্বাস্তুরা বেশী সাহায্য পেয়েছে, আর আসল উদ্বাস্তুরা ফুটপাথে শুয়েছে। তারপর গভর্নমেন্ট আইন করেছেন যে, ১৯৬৪ সালের ১লা জানুয়ারীর পর যারা জবর-দখল করেছে, তাদের সেই কলোনীকে গভর্নমেন্ট রেজিষ্টার্ড করা যাবে না। কিন্তু যারা বাংলাদেশ থেকে এসেছেন, ফিরে যাবেন না, তারা যদি কোন জমি দখল করে থাকেন তাহলে তাদের অবস্থা কি হবে? তাই আমি অনুরোধ করব সরকার যদি দয়া করে তাদের জন্য কিছু করেন তাহলে তারা সরকারকে ধন্যবাদ জানাবেন।

**Dr. Kanai Lal Sarkar:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে ২।১টি কথা বলব। আমরা জানি—ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলন সুরু হয়েছিল ১৯০৫

সালে বঙ্গভঙ্গ আন্দোলন দিয়ে। ১৯১১ সালে বঙ্গভঙ্গ রদ হয়েছিল। কিন্তু দেশ স্বাধীন হল ১৯৪৭ সালে এবং সেই সময় আমরা দেখলাম ইনডিয়া এবং বেঙ্গল ট্রানকেটেড হল। এর ফলে পূর্ববঙ্গের মানুষ যাঁরা স্বাধীনতা আন্দোলনে যোগ দিয়েছিলেন তাঁরা উদ্বাস্তুতে পরিণত হলেন। সেই সময় আমরা শুনেছিলাম উদ্বাস্তুদের দায়িত্ব কেন্দ্রীয় সরকার নেবেন। কিন্তু দুঃখের বিষয় ২৭ বছর হয়ে গেল এখনও তাদের পুর্নবাসন হয়নি আমরা দেখেছি যেটুকু পুর্নবাসন হয়েছে তাও জবর-দখল করে হয়েছে। জবরদখল কারার জন্য তখন জংগল ল বলা হয়েছিল। ১৯৭৪ সালের ২৬শে জানুয়ারী লয়লকা মাঠে আপনারা বলেছিলেন আমাদের দেশে আর উদ্বাস্তু থাকবে না। উদ্বাস্তুরা যেখানে যে যে আছেন তাঁদের স্বীকৃতি দেবেন। আমি আবেদন করবো তাঁদের জমির মালিকানা দিন, সত্ব দিন যাতে তাঁরা সেখানে কুঁড়েঘর করতে পারেন। আমি আমার এলাকার ৫টি উদ্বাস্তু কলোনী সম্বন্ধে কিছু বলতে চাই। আপনারা যেগুলিকে স্বীকৃতি দিয়েছেন সেগুলি স্কোয়াটার্স কলোনী কিম্বা গভর্নমেন্ট যে কলোনীগুলি করেছেন। নিউ আলিপুর-এ যেখানে শহরের ধনী লোকেরা থাকেন তারই পাশে ৫টি উদ্বাস্তু কলোনী আছে—দুর্গাপুর কলোনী, সাহাগঞ্জ কলোনী, মাঝের-হাট কলোনী, পোড়াবস্তী কলোনী, টালিগঞ্জে ঝালদার মাঠে কলোনী, কিন্তু দুঃখের বিষয় এই সমস্ত উদ্বাস্তু কলোনীগুলিকে স্বীকৃতি দেওয়া হয়নি। যারা জবরদখল করে আছে তাদেরই খালি স্বীকৃতি দিয়েছেন। কিন্তু সরকারী জমিতে যারা জবরদখল করে আছেন তাদের স্বীকৃতি দিতে চান না। আমাদের নিউ আলিপুরে যে সমস্ত জমিগুলি আছে সেগুলি এল আই সি-র জমি। এল আই সি-র কাছে থেকে ডিফেন্স লীজ নিয়েছিল। এই বিষয় নিয়ে উদ্বাস্তু বিভাগের যিনি ডাইরেকটার তাঁর কাছে বারবার গেছি তিনি মন্ত্রীর কাছে পাঠিয়ে দিয়ে বলেছেন ওঁর কাছে শেষ করে আমার কাছে আসবেন। মন্ত্রী মহাশয় মুখে সিগারেট ধরিয়ে ফুক-ফুক করে ধোঁয়া ছাড়তে ছাড়তে বলেন ডাঃ সরকার কিছু হবে না।

[5-40—5-50 p.m.]

উনি একজন আই এ এস অফিসার, আবার একজন ডাক্তার, শুনছি হোমিওপ্যাথি প্র্যাকটিস করেন, আপনাকে বলছি এই পোস্ট ছেড়ে দিয়ে ওখানে গিয়ে প্র্যাকটিস করুন। আপনি বলেছেন দুর্গাপুরে ৩শো পরিবার আছে, কারোর কোন পুর্নবাসন হয়নি, আমি ডাঃ ভট্টাচার্য্যকে জানাচ্ছি দুর্গাপুরে ৩শো পরিবারের মধ্যে ১৫০ পরিবারের পুর্নবাসন হয়ে গেছে। মাঝেরহাটে ৫শো পরিবারের মধ্যে ২১০টি পরিবারের পুর্নবাসন হয়ে গেছে। উনি কোন খবর রাখেননা যে কি করে পুর্নবাসন হল। নিউ আলীপুরে এল আই সি'র জমি আছে, আপনাদের কিছু অসুবিধা আছে। যারা উদ্বাস্তু আছে তাদের অবস্থা দেখলে দুঃখ লাগে। ওখানে কলোনীর পাশে নিউ আলীপুরের বড় বড় অট্টালিকা, কিন্তু তাদের জলের কোন বন্দোবস্ত নেই, থাকার কোন বন্দোবস্ত নেই, আলো নেই, মলমূত্র পায়খানা করবার ব্যবস্থা ছোট ছোট গর্ত খুঁড়ে করতে হয়। এই অবস্থায় তারা নিউ আলিপুরে বসবাস করছে। তারপর কিভাবে টাকার অপচয় হয় দেখুন—নিউ আলিপুরে যে মাল্টি পারপাস গভর্নমেন্ট স্কুল এবং কলেজ হয়েছে সেই কলেজ উদ্বাস্তুদের পয়সায় হয়েছে। উদ্বাস্তুদের রিলিফ খাতে যে টাকা ছিল সেই টাকা দিয়ে কলেজ হয়েছে। সেই কলেজের যিনি প্রেসিডেন্ট হয়েছেন তিনি হচ্ছেন একজন রিটায়ার্ড আই সি এস অফিসার, সেই কলেজে যে সমস্ত ছাত্র ভর্তি হয় তারা হচ্ছে নিউ আলিপুরের বর্ধিষ্ণু ধনী সোসাইটির ছেলে। রিফিউজি ছেলে-মেয়েরা সেখানে ভর্তি হতে পারে না। সেজন্য অনুরোধ যতদিন তাদের পুর্নবাসন দিতে পারছি না ততদিন অন্ততঃ ছোট ছোট যে সুবিধা আছে যেমন আলো, জল রাস্তা-ঘাট এগুলির বন্দোবস্ত করে দিন, এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker**: Honourable members, the time allotted for this Grant will expire at 5-48 p.m. The Hon'ble Minister is to give his reply. If the House agrees the time may be extended by half-an-hour.

(Voices : Yes)

So, with the consent of the House the time is extended by half-an-hour that is up to 6-18 p.m.

**Shri Santosh Kumar Roy :**

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য তিমির ভাদুড়ী মহাশয় যে বক্তব্য রাখলেন, আপনি নিজেও ১৯৬৭ সালে যুক্ত ফ্রন্টের অংশীদার হিসাবে ছিলেন, আপনি দেখেছেন এবং সি পি আই বন্ধুরাও অনেকে ছিলেন, তাঁরা নিশ্চয়ই এটা খুব ভালভাবে জানেন মাননীয় সদস্য তিমিরবাবু অসত্য ভাষণ এই সভার সামনে উপস্থিত করলেন। যুক্ত ফ্রন্টের আমলে ২৫০ কোটি টাকার দাবী করে কোন মাস্টার প্ল্যান কেন্দ্রীয় সরকারের কাছে কখনও দেননি। স্যার, আপনি নিজে উদ্বাস্তু সমস্যা নিয়ে দীর্ঘদিন আন্দোলন করেছেন আপনার নিশ্চয়ই জানা আছে এই ধরণের কাজ যুক্ত ফ্রন্টের সময়ে করেননি। আপনি জানেন পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের এই অবস্থার অন্যতম কারণ পশ্চিমবঙ্গের বিরোধী দল উদ্বাস্তুদের বিভ্রান্ত করেছিলেন। উদ্বাস্তু সমস্যা সমাধান করার জন্য যে দরদী মনের দরকার ছিল সেদিনকার সরকারের তার অভাব ছিল, কিন্তু যেটুকু করতে গিয়েছেন সরকার এরা উদ্বাস্তুদের আন্দোলনের হাতিয়ার হিসাবে পাওয়ার জন্য সেই ব্যবস্থাকে বাঞ্চাল করে দিয়েছেন। যে সমস্ত উদ্বাস্তু আন্দামানে, দণ্ডকারণ্যে বসেছে তাদের অর্থনৈতিক পুর্নবাসন হয়েছে, তাদের অবস্থা অত্যন্ত স্বচ্ছল। কিন্তু দুঃখের বিষয় সরকার সেদিন যে সমস্ত উদ্বাস্তুদের আন্দামানে দণ্ডকারণ্যে পাঠাতে চেয়েছিলেন বিরোধী দল সেই উদ্বাস্তুদের উস্কে দিয়ে আন্দামানে দণ্ডকারণ্যে পাঠাতে চাননি। আজ কেন্দ্রীয় সরকার সেখানকার স্থানীয় লোকের চাপের জন্য বা রেজিস্ট্যান্স মনোভাব গড়ে উঠার জন্য নতুন করে সেখানে উদ্বাস্তু পাঠাতে চাচ্ছেন না।

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে তিমিরবাবু এখানে যে বক্তব্য রেখেছেন তাতে আপনি শুনলে অবাক হবেন যুক্ত ফ্রন্টের সময় সি, পি, এম-এর উদ্বাস্তুমন্ত্রী নিরঞ্জন সেন নিজে উদ্বাস্তু ছিলেন, তরুণ সেনগুপ্ত নিজে উদ্বাস্তু ছিলেন অথচ তাঁদের আমলে রিভিউ কমিটি মাত্র ৫ কোটি ৩৪ লক্ষ টাকার স্কীম সুপারিশ করেছিলেন। তাঁরা এতই তৎপর ছিলেন যে, রিভিউ কমিটিকে দিয়ে একটু বেশী টাকার স্কীম তাঁরা কেন্দ্রীয় সরকারের কাছে উপস্থাপিত করতে পারেননি। কেন্দ্রীয় সরকার তাঁদের ৫ কোটি টাকা মঞ্জুর করেছেন। তিমিরবাবু মনে করেছেন এটা বোধহয় প্রথম পেশ করা হচ্ছে। এই মাস্টার প্ল্যান উনি নিজে পড়েননি, এর মধ্যে সব কিছু রয়েছে। তিনি এখানে যেসব কথা বললেন তাতে আমার মনে হয় ওর পার্টি থেকে ওনাকে যা লিখে দিয়েছে, এটা হয়নি, ওটা হয়নি সেইসব কথাই উনি বলে গেলেন। আমি বললাম তিমিরবাবু, এসব কথা তো আমরা মাস্টার প্ল্যানের মধ্যে লিখেছি, আপনি নিজে কিছু বলুন। আমি বলেছি পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের সঙ্গে পূর্ব পাকিস্তানের উদ্বাস্তুদের যে ডিসক্রিমিনেসন করা হয়েছে তার জন্য যুক্ত ফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনদিন কিছু বলেননি। মাননীয় সদস্য অহেতুক উদ্বেগ প্রকাশ করেছেন এবং তিনি বোধহয় ভেবেছেন কেন্দ্রীয় সরকার এটা বন্ধ করে দিচ্ছে, পশ্চিমবঙ্গ সরকার এই দপ্তর গুটিয়ে ফেলেছেন। আমি জানিনা কোথা থেকে এই তথ্য তিনি পেলেন। শিবদাসবাবু বলেছেন এই বাস্তু ঘুঘুর অফিস ভেঙ্গে দেওয়া উচিত। আজকে যে সঙ্কট চলেছে তারজন্য আমরা কতগুলো ব্যবস্থা নিয়েছি। আজকে এই দপ্তরের জন্য যে কর্মচারী প্রয়োজন সেটুকু রেখে, অফিসের জন্য যেটুকু জায়গা প্রয়োজন সেটুকু রেখে, কাজের জন্য যে গাড়ী প্রয়োজন সেটুকু রেখে বাকী সব ছেড়ে দিয়েছি। আমি নিজে মানি দীর্ঘদিন ধরে একটা ভেস্টেড ইন্টারেস্ট গড়ে উঠেছে। এছাড়া আর একটা প্রশ্ন হচ্ছে তারা একটা অনিশ্চিত অবস্থার মধ্যে বাস করছে অর্থাৎ তারা মনে করেছে উদ্বাস্তু সমস্যার সমাধান হয়ে গেলে তাদের চাকুরী-বাকুরী আর থাকবে না কাজেই এই সমস্যার সমাধানের জন্য যে নিষ্ঠার প্রয়োজন ছিল তার ব্যতিক্রম হয়েছে। আপনারা জানেন বিরোধীদলের কাজ হচ্ছে মানুষকে বিভ্রান্ত করা, এখানেও তারা তাদের বিভ্রান্ত করেছে। যাহোক, আমরা অর্ধেক বাড়ী ছেড়ে দিয়েছি, অর্ধেক কর্মচারীকে বিভিন্ন জায়গায় পাঠিয়ে দিয়েছি অর্থাৎ ডি-সেন্ট্রালাইজ করেছি এবং বলেছি ওই অর্ধেক কর্মচারী যেন

সরকারের অন্য কাজে লাগতে পারে এবং তাছাড়া আরও বলেছি এক তৃতীয়াংশ পেট্রোলের খরচ কমাতে হবে। এর মানে যদি পুনর্বাসন দপ্তর গুটিয়ে ফেলা হয় তাহলে সেটা হয়েছে। কিন্তু আমরা মনে করি কাজ সুষ্ঠুভাবে করবার জন্য এর প্রয়োজন ছিল এবং সেটা করা হয়েছে। তারপর, ২।৪ জন সদস্য বিশেষকরে তিমিরবাবু ৭ তারিখে লোকসভায় একটি প্রশ্নের উত্তরে খাদিলকার যে বক্তব্য রেখেছেন সেকথা উল্লেখ করেছেন।

[5-50—6-00 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দুই চার জন মাননীয় সদস্য এবং বিশেষ করে মাননীয় সদস্য তিমিরবাবু বললেন যে ৭ই তারিখে লোক সভায় প্রশ্নের উত্তরে আমাদের খাদিলকার সাহেব যে বক্তব্য রেখেছেন তার সম্বন্ধে উল্লেখ করলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজই আমি একখানা চিঠি পেয়েছি তিমিরবাবু যে বক্তব্য রেখেছেন অনেকেই হয়ত বিভ্রান্ত হবেন, সেজন্য আমি চিঠিটা পড়ে দিচ্ছি। জানিনা কিজন্য খাদিলকার সাহেব বলেছেন কিন্তু সাত তারিখে পরিকল্পনা মন্ত্রী অরুন গুহ মহাশয় একটা চিঠি লিখেছেন ৭ই মার্চ তারিখে তিনি চেয়ারম্যান, রিভিউ কমিটি। চিঠিটা হল এই

"Planning Commission and the Ministry of Finance will be guided in the decision by the recommendation of the Ministry of Rehabilitation which will have to be made in consultation with the Government oi West Bengal and your Committee."

এবং দ্যাট ইজ গভর্ণমেন্ট এসিস্টেন্স। উদ্বাস্তুদের কাজে টাকা ব্যয়ের ব্যাপারে বলেছেন যে পরিকল্পনা কমিশন এবং অর্থমন্ত্রক---আমরা যে সমস্ত প্রস্তাব আসবে রাজ্য সরকারের দ্বারা অনুমোদিত এই প্রস্তাবের সম্বন্ধে আমরা ব্যবস্থা গ্রহণ করব। আমার মনে হচ্ছেনা কি কারণে খাদিলকার সাহেব এটা বলেছেন এবং আমি খবরের কাগজেও দেখেছি এবং খবরের কাগজে দেখার সঙ্গে সঙ্গে টেলিপ্রিন্টারে আমি জানতে চেয়েছি এর কনফার্মেশন। এখন এই পর্য্যন্ত আমি তার জবাব পাইনি। কিন্তু আমার নিজের বিশ্বাস কোন ব্যাপারে হয়ত খাদিলকার সাহেব বলেছেন। আমি খবরের কাগজের মাধ্যমেও এটা দেখেছি শ্রীরঞ্জিত রায় সমালোচনা করেছেন এবং পশ্চিমবাংলার উদ্বাস্তুদের তিপি উপকারই করেছেন। মাস্টার প্ল্যান ফর গ্রেট বিট্রেয়ার বলে একটা আর্টিকেল লিখেছেন, তাতে বলেছেন যে আমাদের উদ্বাস্তু সমস্যাকে আমরা কেন্দ্রের কাছে ছেড়ে দিচ্ছি এবং কোন টাকা পয়সা চাইছি না, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যখন আলোচনা করেছিলাম পরিকল্পনা করেছিলাম সেগুলি সদস্যদের জানা উচিত ছিল। সেগুলি আপনার মাধ্যমে পেশ করছি। পরিকল্পনা কমিশনের কাছে আমরা যখন মাস্টার প্ল্যান নিয়ে আলোচনা করেছিলাম পরিকল্পনা কমিশন যে টাস্ক ফোর্স তারা বিবেচনা করেছিল, বেশীরভাগ মাস্টারপ্ল্যানকে সুপারিশ করেছিলাম আমরা যখন আলোচনা করেছিলাম তখন একটা প্রশ্ন উঠেছিল যে পচিশ বছর পার হয়ে গেলে আর কতদিন উদ্বাস্তু উদ্বাস্তু করে টাকা দেওয়া হবে। আমরা পরিকল্পনা মন্ত্রকের কাছে বুঝিয়েছিলাম আমি ও আমাদের মন্ত্রী বুঝিয়েছিলেন যে উদ্বাস্তুরা পশ্চিমবাংলায় পশ্চিম পাকিস্তান উদ্বাস্তুদের মত সম্পদ হয়ে উঠা উচিত ছিল। আজকে সুষ্ঠু পরিকল্পনার অভাবে সেই উদ্বাস্তুরা পশ্চিমবাংলার জনজীবনে আজকে বোঝা হয়ে উঠেছে। কারণ তাদের অর্থনীতিক অবস্থা এমনভাবে শেষ হয়ে গেছে, যে, তাদের বাঁচার মত আয় ১৫৭ টাকা যেটা আমরা হিসাবে ধরি তার মধ্যে শতকরা ৭০ ভাগ উদ্বাস্তু পড়েনা। তাদের আয় তার থেকেও কম। এই অবস্থায় পশ্চিমবাংলার অর্থনীতিকে যদি পুনরুজীবিত করতে হয় তাহলে উদ্বাস্তু সমস্যা এবং উদ্বাস্তু অধ্যুষিত এলেকার কথা বিশেষ করে চিন্তা করতে হবে। কেন্দ্রীয় পরিকল্পনামন্ত্রী আমাদের বক্তব্যকে স্বীকার করে নিয়েছিলেন এবং পরিকল্পনা মন্ত্রী বলেছিলেন যে নূতনভাবে পরিকল্পনা আপনারা দিন, যে উদ্বাস্তু এলাকায় ব্যাপক উন্নয়নের সঙ্গে সঙ্গে উদ্বাস্তুদের সঙ্গে স্থানীয় লোকেরা উন্নয়নের সুযোগ পেতে পারে। আমরা সেজন্য আমাদের নূতন পরিকল্পনা allocation of special fund for refugee concentrated area in West Bengal in the Fifth Plan আমরা দাখিল করেছি। এবং রঞ্জিত রায় মহাশয়ের আর্টিকেল নিয়ে ২৩শে ফেব্রুয়ারী যখন পরিকল্পনামন্ত্রী কলিকাতায় এসে ছিলেন তখন তাকে বলি যে মিঃ ধর আপনার মিনিস্ট্রি কি বলেছে আমি জানিনা, কিন্তু পশ্চিম

বাংলার মানুষের ধারণা হয়েছে যে পুনর্বাসনের জন্য আপনারা কোন টাকা দেবেননা। তিনি বলেছিলেন যে পশ্চিমবঙ্গ সরকার এই প্রথম একটা সামগ্রিক পরিকল্পনা তৈরী করেছেন এবং সেটা বাস্তবমুখী এবং এই পরিকল্পনা অনুযায়ী যথেষ্ট অর্থ বরাদ্দ তিনি নিশ্চয়ই করবেন। সুতরাং আজকে আমাদের এই মাস্টার প্ল্যান-এর জন্য অর্থ বরাদ্দ হবেনা এই আশঙ্কা করার কোন কারণ নাই। বরঞ্চ আমরা আশা করছি এতদিন যেভাবে হয়েছে তা সুষ্ঠু পরিকল্পনার মধ্যে না হওয়ার জন্য কান্তিবাবু যেকথা বললেন, সেটাই ঠিক। কারণ কান্তিবাবু উদ্বাস্তুদের নিয়ে দীর্ঘদিন আন্দোলন করেছেন এবং তিনি উদ্বাস্তুদের বিশেষভাবে জানেন। সুষ্ঠু পরিকল্পনার অভাবে যে টাকা এসেছে কেন্দ্রের কাছ থেকে সেই টাকার মধ্যে বহু টাকা অপব্যয় হয়েছে। এবং যে টাকা যে কাজে লাগা উচিত ছিল, তার ঠিকভাবে লাগান হয়নি বলে উদ্বাস্তুরা আজকের দিনেও পুনর্বাসনের সুযোগ পাননি। কারণ টাকা তারা পরিকল্পনামত খরচ করেননি, সদস্যারা হয়ত জেনেছেন যে এই রাজ্য সরকার ১৫০ কোটি টাকার একটা পরিকল্পনা দিয়েছেন, আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করব যে আপনারা আজকে এমন কোন মাস্টার প্ল্যান দিন এবং যদি ভাবেন যে টাকা আমরা চাইছি তার চেয়ে বেশী টাকা চাইলেই উদ্বাস্তুরা আরও বেশী উপকৃত হবে, এবং এজন্য ২৫০ কোটি টাকা দরকার, আমরা সেটাই কেন্দ্রীয় সরকারের কাছে চাইব। কিন্তু আমরা যে ১৫০ কোটি টাকার পরিকল্পনা দিয়েছি, যদি ভাবেন যে আরও বেশী টাকা চাইলেই উদ্বাস্তুরা বুঝবেন তারাই বেশী দরদী তাহলে আমি বলব বিরোধী বন্ধুরা ভ্রান্ত ধারণার মধ্যে বাস করছেন। আমি জিজ্ঞাসা করি দীর্ঘদিন বিভ্রান্তির মধ্যে আপনারা উদ্বাস্তুদের ফেলে রেখে দিয়েছেন তা তারা দেখেছেন। তাই পশ্চিমবাংলার মানুষ ১৯৭২ সালে আমরা দেখেছি যে উদ্বাস্তুরা কংগ্রেসের দিকে মুখ ফিরিয়ে নিয়েছিলেন তারাই আবার বিপুলভাবে কংগ্রেসকে সমর্থন জানিয়েছেন।

সেই টাকার মধ্যে বহু টাকা ঠিক ঠিকমতো কাজে লাগান যায়নি। যে ব্যবস্থা কর হয়েছে তাতে উদ্বাস্তুরা তাদের পুনর্বাসনের সুযোগ পাননি, টাকা নিজেরা খরচ করে ফেলেছেন। মাননীয় বিরোধী সদস্যারা হয়ত ভাবছেন রাজ্য সরকার ১৫০ কোটি টাকার পরিকল্পনা নিয়েছেন, আমরাই বা পিছিয়ে থাকি কেন? তাই তাঁরা দাবী করলেন, দুশো পঞ্চাস কোটি টাকা দিতে হবে। আমি তাঁদের বলব আপনারা আর একটা মাস্টার প্ল্যান তৈরী করুন। যদি এর যৌক্তিকতা বুঝিয়ে দিতে পারেন, তাহলে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যাব এবং বলব আমরা ভুল করেছি ১৫০ কোটি টাকার পরিকল্পনা দিয়ে। মাননীয় সদস্যারা কি মনে করেন বেশী করে টাকা চাইলেই উদ্বাস্তুরা তাঁদের বেশী উদ্বাস্তু দরদী বলে ভেবে নেবে? যদি না মনে করেন, তাহলে এরা ভ্রান্ত ধারনার বশবর্তী হয়ে আছেন। তাঁরা দুবার ক্ষমতায় বসেছেন, কিন্তু উদ্বাস্তুদের জন্য তাঁরা কি ব্যবস্থা করেছেন, তা তাঁরা দেখে নিয়েছে। ১৯৭২ সালের পূর্বে যে উদ্বাস্তরা কংগ্রেস সরকার থেকে তাদের মুখ ঘুরিয়ে নিয়েছিল, ১৯৭২ সালে সেই উদ্বাস্তরাই বিপুল সমর্থন জানিয়েছে। তাই আমরা উদ্বাস্তু অধ্যুষিত এলেকায় বিপুল ভোটাধিক্যে এই সমস্ত বিরোধী দলের প্রার্থীদের পরাজিত করতে পেরেছি। এটা সম্ভব হয়েছে কারণ উদ্বাস্তুরা বিরোধীদের বাকচাতুর্য্যে ভোলেনি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীনরেশ চাকী মহাশয় এখানে উদ্বেগ প্রকাশ করেছেন এজন্য যে--আমি জানিনা কোথা থেকে এটা বললেন--উদ্বাস্তুদের নাকি এক কেজি ডাল এবং এক কেজি গম দিই। উদ্বাস্তুদের ৩৫ টাকা করে যে ডোল দেওয়া হত, আমরা এই সরকারে আসবার পর তা বাড়িয়ে ৫০ টাকা করা হয়েছে। আপনারা জানেন যে রেশন সরকার দু কেজির বেশী দিতে পারেন না। বাকীটা অন্যভাবে কাপড়-চোপড় বা অন্যভাবে প্রতি জন পিছু ৫০ টাকা করে দেবার ব্যবস্থা করা হয়েছে। মাননীয় সদস্য নরেশ চাকী মহাশয়, জানেন না, তিনি খোঁজ করে দেখবেন, আমাদের সরকার এটা দিতে বাধ্য এবং কোথাও যদি কেউ না পেয়ে থাকে নিশ্চয়ই পাবেন।

উদ্বাস্তু সদন সম্বন্ধে এখানে নানা আলোচনা হয়েছে। উদ্বাস্তু সদনগুলির অবস্থা অত্যন্ত খারাপ। এতদিন ধরে এই নিয়ে কেন্দ্রের সঙ্গে বহু বাকবিতন্ডা হয়েছে। এ বছর বাজেট বরাদ্দে সদনগুলি সম্বন্ধে নুতনভাবে পুনর্বাসন করার জন্য পরিকল্পনা আছে। আশা করি,

মাননীয় সদস্যরা বিনা বাধায় বিশেষ করে শীস মহম্মদ মহাশয় কাট মোশনে ডিভিশন দাবী না করে বাজেট পাশ করে দেবেন। উদ্বাস্তুদের যে অমানুষিক জীবনে রাখা হয়েছে, বিরোধী দলের বন্ধুরা দুই দুই বার ক্ষমতায় এসেও তাদের জন্য কোন ব্যবস্থা করেননি, কিন্তু এই প্রতিশ্রুতি দিচ্ছি যে এই সদনগুলির পুনর্নির্মানের ব্যবস্থা আমরা নিশ্চয়ই করে দেব। মাননীয় সদস্য তিমিরবাবু দেশের আইনটাইন কিছু জানেন না, তিনি যা তা বলে গেলেন। কেন লীজ দেওয়া হল, বোধ হয়, আমরা উদ্বাস্তুদের ভুল বুঝিয়েছি। আপনি জানেন এই ব্যবস্থা করেছি, এজন্য যে, কলকাতা সহরাঞ্চলের মত এলেকায় আজকে জমির দাম কাঠা প্রতি ১০।১৫।২০ হাজার পর্য্যন্ত হয়ে গেছে। সেই জমি যদি লীজের ব্যবস্থা না করি, সরকারের অনুমতি না নিয়ে কোন জমি ট্রান্সফার করা যাবে না, এই ব্যবস্থা না করি, তাহলে জমি উদ্বাস্তুদের হাতে থাকবে না। আজকে আপনারা জানেন বহু জমি বাড়ী হস্তান্তর হয়ে গেছে অবাঙালীদের হাতে। সেজন্য তাদের হাতে যদি জমির টাইটেল তুলে দিই তাহলে বহু উদ্বাস্তু জমি বিক্রী করে দেবে। দিল্লী ডেভেলপমেন্ট অথরিটিও জমির ব্যাপারে ৯৯ বৎসরের লীজের ব্যবস্থা করেছে। আমরা যে লীজ দিচ্ছি, তা উত্তরাধিকার দিয়ে লীজ দেওয়া হবে নমিনেল খাজনায়, মাত্র ৮০ পয়সা, এই জমি ৯৯ বৎসরের লীজের ব্যবস্থা করা হয়েছে। আপনি জানেন, সল্ট লেকে, যেখানে মানুষ পয়সা দিয়ে জমি কিনেছে, সেখানেও জমি ৯৯ ইয়ার্সে লীজে জমি দেওয়া হয়েছে। লীজের ব্যবস্থা এজন্য যে কিছুটা ব্যবস্থা থাকা দরকার যাতে অল্প দামে বড় লোকেরা এই জমি কুক্ষিগত করে না নিতে পারে। এই জন্যই এই ব্যবস্থা।

[6-00—6-10 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এছাড়া কৃষি জমি, এছাড়া গ্রামাঞ্চলের বাস্তু জমি এর জন্য আমরা কিন্তু এক পয়সা না নিয়ে তাদের সঙ্গে রায়তি বন্দোবস্ত করা হয়েছে। পশ্চিমবঙ্গের নাগরিকরা যেমন ব্যাংক থেকে ঋণ নেওয়ার সুযোগ সুবিধা পান, উদ্বাস্তুদের বাড়ীর জমিতে কোন স্বত্ব না থাকায়, সেই ঋণ পাওয়া থেকে বঞ্চিত হয়েছে—অনেকে একথা উল্লেখ করেছেন। আমি মাননীয় সদস্যদের প্রশ্ন করি—যুক্ত ফ্রন্টের সময় তো এ প্রশ্ন আসেনি! তখন একবারওতো ভাবে নি এই মানুষগুলি দীর্ঘদিন জমির মালিকানা না দেওয়ার বিরুদ্ধে লড়াই করে বেঁচে কি করে আছেন! তাদের জমি স্বত্ব বন্দোবস্ত দেওয়ার কথা তো তখন ভাবেননি! আমরা সে বন্দোবস্ত করেছি। পঙ্কজবাবুকে বলবো—আপনার ভীত হবার কোন কারণ নাই। পুঞ্জীভূত সমস্যা—এত লোকের বাস্তু জমির স্বত্বাধিকারী করতে হবে ঠিকই। কিন্তু তার পরিকল্পনা একদিনের মধ্যে সম্ভব নয়। আমরা আশা করবো—যত দ্রুত সম্ভব এই সমস্ত ব্যবস্থা করা হচ্ছে।

শিবদাসবাবু বললেন—কলোনী উন্নয়নের কী হলো? আপনি জানেন স্যার, দীর্ঘদিন ধরে উদ্বাস্তু সমস্যা সমাধানের কোন ব্যাপক কর্মসূচী এর আগে কোন সরকার গ্রহণ করেন নাই। আমরা নীতিগতভাবে স্থির করেছি বৃহত্তর কলকাতার অন্তর্ভুক্ত উদ্বাস্তু কলোনীর উন্নয়েনের জন্য ব্যাপক পরিকল্পনা গ্রহণ করতে যাচ্ছি। এই সম্পর্কে সি এম ডি এ-র সঙ্গে আলোচনা চলছে। আমরা সামগ্রিকভাবে উন্নয়নের চিন্তা করছি। খুচরা খুচরাভাবে উন্নয়নের চিন্তা করলে শুধু উন্নয়ন হবে না। অনেক জায়গায় ড্রেন তৈরী হয়েছে—অথচ জল সরছে না। সেই জন্য কলকাতার সামগ্রিক উন্নয়নের সঙ্গে সঙ্গে উদ্বাস্তু কলোনীর ব্যাপক উন্নয়ন পরিকল্পনাও এর অন্তর্ভুক্ত করতে চাই। বর্তমান কংগ্রেস সরকার বৃহত্তর কলকাতার সব উদ্বাস্তু কলোনীর উন্নয়নের ব্যবস্থা কন্সট্রাকশান বোর্ডের দ্বারা করবার কথা চিন্তা করছেন। এই কাজে আমরা মিউনিসিপ্যালিটীগুলির সাহায্য ও সহোযোগিতা চাইছি। এই সম্পর্কে তপনবাবুকে জানাচ্ছি—আমি মন্ত্রী হবার পর মিউনিসিপ্যালিটীর চেয়ারম্যান ও এ্যাডমিনিসট্রেটরদের সকলকে ডেকে একত্রে বসেছিলাম। তাঁদের বলেছিলাম সরকার এই সব কলোনীর উন্নয়নের জন্য আপনাদের টাকা দিতে চান। আপনারা এক একটা রেজোলিউশান করে আমাদের বলে দিন যে আপনাদের মিউনিসিপ্যালিটী সংলগ্ন কলোনীর উন্নয়নের দায়িত্ব আপনারা নিতে স্বীকৃত আছেন। দুঃখের বিষয় দু-তিনটি

মিউনিসিপ্যালিটী ব্যতীত আর কারো কাছ থেকে এর কোন জবাব পাওয়া গেল না। তাই আমি বলছি--এ কাজ অত্যন্ত কঠিন। আমরা মিউনিসিপ্যালিটীর উপর জোর করতে পারি না--তারজন্য আইন তৈরী করতে পারি। বৃহত্তর কলকাতার সামগ্রিক উন্নয়নের জন্য সি এম ডি এ-এর কাজের অন্তর্ভুক্ত করতে পারলে এই সমস্যার সমাধান অনেকখানি সহজ হবে।

আমাদের মাস্টার প্লানের মধ্যে এই সম্পর্কে একটি স্পেশাল ফাণ্ড আমরা চেয়েছি--তার উপর আমরা সব চেয়ে বেশী গুরুত্ব দিয়েছি। এখন ২৫।২৬ বছরেও হয়নি লাভ নাই। এখন পুনর্বাসনের জন্য টাকা চান, ক্ষতিপূরণের জন্য টাকা চান--তাতে কিছু লাভ হবে না, তারা আজ হয়ত মৃত, বা কেউ আর জীবিত নাই তাদের। আজ আর সাড়ে ৪ কোটী মানুষের পুনর্বাসনের ব্যবস্থা করে দাও বলে লাভ হবে না। আজ ৭০ ভাগ মানুষের অর্থনৈতিক অবস্থা আদৌ ভাল নয়। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা দেখিয়েছি--রিফিউজী অধ্যুষিত এলাকায় যদি নতুন কর্ম সংস্থানের ব্যবস্থা করা যায়, নতুন নতুন শিল্পোদ্যোগ করা যায়, নতুনভাবে অর্থনৈতিক পুনর্বাসনের ব্যবস্থা করা যায়, তাহলে সেই উদ্বাস্তুদের অর্থনৈতিক উন্নয়নের সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার সামগ্রিক উন্নয়ন সম্ভব। সেই হচ্ছে আমাদের মাস্টার প্লান।

সেইজন্য আমরা মাস্টার প্ল্যানে নূতন করে কিছু চাইনি। যে উদ্বাস্তুদের মধ্যে টাকা বিলি বন্টন করবো একরূপ কিছু বলিনি। আমরা জানি যে ২৫।২৬ বছর পরে এই টাকা চেয়ে কোন লাভ নেই। আমরা উদ্বাস্তু অধ্যুষিত এলাকায় আমরা ইনফা-স্ট্রাকচার তৈরী করতে যাচ্ছি। সেখানে স্মল ইনড্রাস্ট্রি আমরা তৈরী করবো। এবং উদ্বাস্তুদের সঙ্গে সেখানে স্মল ইনড্রাস্ট্রি তৈরী হবে যাতে স্থানীয় লোকের কাজের সংস্থান হবে। যারা কৃষি জমিতে বসেছেন, যারা সারা বৎসর কোন কিছু করতে পারেন না সেই কৃষি পরিবারকে কৃষির সঙ্গে সঙ্গে গো-পালন, পশুপক্ষী পালন এই সমস্ত কাজ যাতে করতে পারেন তার-জন্য ব্যবস্থা বা পরিকল্পনা আমরা নিচ্ছি এবং সেই ভিত্তিতেই আমরা পরিকল্পনা রচনা করছি। আমাদের ৭৫ হাজার বেকার উদ্বাস্তু ভায়েদের জন্য আমরা কর্মসংস্থান-এর ব্যবস্থা করছি। এবং সেই পরিকল্পনা অনুসারে আমরা প্রায় একহাজার উদ্বাস্তু বেকার যুবক-যুবতীকে স্পেসাল এমপ্লয়মেন্ট স্কীম-এ তাদের ট্রেনিং দেবার, ব্যবসা এবং শিল্প কাজের জন্য তাদের মার্জিন মানি ও ব্যাংক-এর টাকা ঐ সমস্ত ন্যাশানালাইজ ব্যাংক থেকে দেবার পরিকল্পনা গ্রহণ করেছি। আমি মাননীয় সদস্যদের জানাতে চাই যে, তাদের আতঙ্কিত হবার কোন কারণ নেই। কারণ যে সমস্ত উদ্বাস্তু বেকার যুবক-যুবতী ভাই-বোনরা এই শিক্ষা গ্রহণ করবে এবং ভায়েবল স্কীম-এ-রাষ্ট্রায়ত্ব ব্যাংকের কাছে আসবে তারা যাতে টাকা পয়সা পান তারজন্য আমরা ব্যবস্থা করছি। টাকা পয়সা দেবার দায়িত্ব তো আমাদের তবে স্কীম অনুসারে আমাদের কাজ করতে হবে ও রুজি-রোজগার করে তারা যাতে এসব করতে পারবেন তা তাদের ব্যাংক-কে বোঝাতে হবে। এবং সে ব্যাপারেও আমরা দেখবো। আমাদের দপ্তর এবং বন্ধুবর ডাঃ জয়নাল আবেদিনের দপতর, ক্ষুদ্রশিল্প দপতর এবং ব্যাংক কর্তৃপক্ষ এই তিনজনে মিলে কমিটি হয়েছে। তারা এই ব্যাপারে সাহায্য করবে। এই স্কীমের ব্যাপারে তাদের টাকা দেওয়া হবে এবং এই-ভাবে পুনর্বাসনের চেষ্টা হয়েছে। টাকা নিয়ে ছিনিমিনি খেলবে বা সমাজের উপর বোঝা হবে সে পরিকল্পনায় আমরা যেতে চাই না। সেইজন্য এই পরিকল্পনা আমরা করেছি। ৬১ হাজার বেকার যুবক-যুবতী ভাই-বোনেদের এই বৎসর পরিকল্পনায় আমরা শিক্ষা দেবার ব্যবস্থা করছি। আমি আশা করি যে এর মধ্যে বেশীরভাগই আগামী তিন মাসের মধ্যে ব্যাংকের মঞ্জুরী পাবার পরে অনেক দূর অগ্রসর হতে পারবেন। এই কথা আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আবার মাননীয় সদস্যদের জানাচ্ছি যে আতঙ্কিত হবার কোন কারণ নেই। এই সভা থেকে যে প্রস্তাব পাশ হবে---আমি এই কথা বলছি এইজন্য কারণ এই সরকারের উপরই পশ্চিমবাংলার বেশীরভাগ মানুষের সমর্থন আছে, এই সরকারের পিছনে শতকরা ৮০ ভাগ সদস্যের সমর্থন আছে এটা আমরা জানি। এবং কেন্দ্রীয় সরকারের কাছে আমরা

বাস্তু পুনর্বাসনের জন্য যে অর্থ বরাদ্দ চেয়েছি সে অর্থ বরাদ্দ করতে সমর্থন হবো আশা করি। সুতরাং এখান থেকে যৌথ প্রস্তাব পাঠানোর কথা যা বলা হয়েছে কেন্দ্রীয় সরকারের কাছে তার কোন প্রয়োজন হবে না। স্যার, আমরা জানি যে আমাদের প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী তিনি সারা দেশের দুর্বলশ্রেণী আদিবাসী তপশীল এই সমস্ত শ্রেণীর উপর তিনি অত্যন্ত সহানুভূতিশীল। এবং আপনি জানেন যে কংগ্রেস দেশের দুর্বলশ্রেণী তাদের শোষণমুক্ত করার পথে এগিয়ে যাচ্ছে। স্যার, সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই যে তাদের আতঙ্কিত হবার কারণ নেই। আপনাদের মাঝে এত টাকার একটা কাগজ এনে দিয়ে বললাম যে টাকা মঞ্জুর পাওয়া যাবে নিশ্চয়ই। কিন্তু কেন্দ্রীয় সরকার উদ্বাস্তু ভায়েদের এই স্কীম দিয়ে তাদের নৈতিক পুনর্জীবন সম্ভব কিনা ও সঙ্গে সঙ্গে তাদের অর্থনৈতিক পুনর্জীবন সম্ভব কিনা তা তারা খতিয়ে দেখছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে আমাদের তিমিরবাবু রেসিডুয়ারি প্রবলেমের কথা বলেছেন। তিনি বলেছেন যে ২৩ কোটি টাকা কেন্দ্রীয় সরকার স্থির করেছিলেন। আমি জানিনা যে কোথা থেকে তিনি এইটা পেলেন বা এইভাবে বিবৃতি পাঠ করলেন। ২৩ কোটি টাকার ভিতর ১৬ কোটি টাকা তারা দিয়ে দিয়েছেন। সুতরাং শুধুমাত্র সভার মাধ্যমে প্রচারের জন্য উনি এখানে রেখেছেন ও দেশের মানুষকে বিভ্রান্ত করবার জন্য চেষ্টা করছেন। এই ২৩ কোটি টাকা বেড়ে গিয়ে আরো অনেক বেশী হয়েছে। শুধু তাই নয় এই ২৩ কোটি টাকার যে পরিকল্পনা তারমধ্যে প্রায় ১৬ কোটি টাকার পরিকল্পনা প্রায় আগেই বরাদ্দ করে দিয়েছেন।

[6-10—6-20 p.m.]

আমাদের এই যে পরিকল্পনা সেটা ওঁদের ঐ ভুয়া ২৩ কোটি টাকার পরিকল্পনার ভিত্তিতে করা হয় নি। আমাদের যে রেসিডুয়ারী প্ল্যান তার সঙ্গে সামঞ্জস্য রেখে এই পরিকল্পনা করা হয়েছে। আজকে কেন্দ্রের লোকসভার আবেদনে যে হাই পাওয়ার কমিটি হয়েছে তারাও খুব বেশী টাকার সুপারিশ আনতে পারেন নি। আজকে আমরা আমাদের সুপারিশ অনেক বাড়িয়েছি এবং তা বাস্তব স্কীমের মাধ্যমেই রাখতে পেরেছি। তিমিরবাবু যুক্তফ্রন্ট সরকারের যতই সাফাই করুন না কেন, তারা এইরকম আড়াই কোটি টাকার দাবী ডকুমেন্টের মাধ্যমে লিখিতভাবে রাখা তো দূরের কথা ভাবতেও পারেন নি। এমন কি তাঁরা মুখে পর্যন্ত বলতে পারেননি যে আমাদের আড়াই কোটি টাকা চাই। তারা আজকে দেশের মানুষকে বিভ্রান্ত করার জন্য এই সমস্ত অসত্য কথা এখানে সভার মাধ্যমে পেশ করেছেন। সেজন্য আমি আশা করবো মাননীয় সদস্যরা যে সমস্ত কাট মোসন এখানে রেখেছেন তাঁরা সমস্ত জিনিসটি উপলব্ধি করে তাঁদের এই কাট মোসনগুলি প্রত্যাহার করে নিবেন। আর তা নাহলে আমি ঐ কাট মোসনগুলির বিরোধিতা করছি এবং বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be Rs. 100 was then put and lost.

The motion of Shri Santosh Kumar Roy that a sum of Rs. 11,35,09,000 be granted for expenditure under Demand No. 44, Major Heads: "288-Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), 488-Capital Outlay on Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons), and 688-Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)." was then put and a division taken with the following result:—

AYES—44

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.

Abedin, Dr. Zainal.
Abul Barkat Atawal Ghani Khan Choudhury, Shri.
Anwar Ali. Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.
Bhattacharya, Shri Keshab Chandra.
Chaki, Shri Naresh Chandra.
Chakrabarty, Shri Bhabataran.
Das, Shri Sudhir Chandra.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Fazle Haque, Dr. Md.
Ghosh, Shri Lalit Kumar.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Hemram Shri Kamala Kanta
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
M. Shaukat Ali, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahapatra, Shri Harish Chandra.
Mandal, Shri Santosh Kumar.
Misra, Shri Kashinath.
Moitra, Shri Arun Kumar.
Molla, Tasmatulla, Shri.
Mundle, Shri Sudhendu.
Nag, Dr. Gopal Das.
Panja, Shri Ajit Kumar.
Pramanick. Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Radha Raman.
Sarker, Shri Jogesh Chandra.
Shaw, Shri Sachi Nandan.
Sinha, Shri Debendra Nath.
Topno, Shri Antoni.

NOYES—3

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

The Ayes being 44 and the Noes 3, the motion was caried.

**Demand No. 47**

Major Head : 289—Relief on account of Natural calamities.

**Mr. Deputy Speaker :** Now, we take up Demand No. 17.

**Shri Santosh Kumar Roy :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের অনুমোদনক্রমে আমি ১৯৭৪-৭৫ সালের জন্য ৪৭ সংখ্যক অনুদানের অন্তর্গত ২৮৯ প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ খাতে মোট ৫ কোটি ৭৩ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব পেশ করার অনুমতি চাইছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এই ভাষণটি পঠিত বলে যেন গৃহীত হয়।

**Mr. Deputy Speaker :** Yes, the speech is taken as read.

**১৯৭৪-৭৫ সালের ব্যয়বরাদ্দের ৪৭নং অনুদানের অন্তর্গত "২৮৯—প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ" খাতে ব্যয়বরাদ্দের জন্য মাননীয় ত্রাণমন্ত্রীর বাজেট বক্তৃতা**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের অনুমোদনক্রমে আমি ১৯৭৪-৭৫ সালের জন্য ৪৭ সংখ্যক অনুদানের অন্তর্গত ২৮৯—প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ খাতে মোট ৫,৭৩,০০,০০০ (পাঁচ কোটি তিয়াত্তর লক্ষ) টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব পেশ করার অনুমতি চাইছি।

বর্তমান যুগ বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যার যুগ। কিন্তু গ্রামবাংলার অর্থনীতি যা কৃষিনির্ভর তা আজও মূলতঃ প্রকৃতির ওপর একান্ত নির্ভরশীল। গত কয়েক বৎসর প্রায়ই এক বা একাধিক প্রাকৃতিক বিপর্যয়ের ফলে দেশের বিভিন্ন অংশে কৃষিকার্যের অগ্রগতি ব্যাহত হওয়ায় গ্রামীণ আর্থিকজীবনে যে বিরাট ক্ষতি হয়েছে তা থেকে আমরা এখনও সঙ্কট কাটিয়ে উঠতে পারিনি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১৯৭২ সালের খরা যেরূপ ভয়াবহ, ব্যাপক, তীব্র ও স্থায়ী হয়েছিল তা ইতিপূর্বে অল্পই দেখা গেছে। চলতি আর্থিক বৎসরের সূচনাতেই খরাপীড়িত গ্রামাঞ্চলে দুর্দশা পরিলক্ষিত হতে সুরু করে এবং নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধির ফলে জনসাধারণের দুর্গতি ক্রমশঃ বৃদ্ধি পায়। তাই বৎসরের প্রারম্ভেই জনসাধারণের দুর্দশা লাঘবের জন্য যথোপযুক্ত ত্রাণ ব্যবস্থা গ্রহণ করা হয়। প্রয়োজনীয় সূতার অভাবে পশ্চিমবঙ্গের কয়েকটি জেলার তন্তুবায় সম্প্রদায়ের একাংশ তীব্র সঙ্কটের সম্মুখীন হন এবং তাঁদের জন্যও খয়রাতি সাহায্য ও সহায়ক-কর্মের ব্যবস্থা গ্রহণ করা হয়। ঠিক এই পরিস্থিতিতে উত্তর বাংলার জলপাইগুড়ি, কোচবিহার, দার্জিলিঙ জেলায় বন্যা ও অন্য কয়েকটি জেলায় ঘূর্ণিবাত্যা ও শিলাবৃষ্টির ফলে স্থানীয় জনসাধারণের দুর্দশা বৃদ্ধি পায়। ক্ষতিগ্রস্ত দুঃস্থ ব্যক্তিদের সাহায্যকল্পে সরকার যথাসময়ে প্রয়োজনীয় সকল ব্যবস্থা গ্রহণ করেন। এই প্রাকৃতিক বিপর্যয়ের অব্যবহিত পরেই প্রবল বর্ষণ ও ডি ভি সি জলাধার থেকে জল ছাড়ার ফলে পশ্চিমবঙ্গের মোট ১৫টি জেলার ১২টি জেলা বন্যাকবলিত হয়। কোচবিহার, জলপাইগুড়ি, মেদিনীপুর, হুগলী, বীরভূম ও বাঁকুড়া জেলার কিছু অংশ একাধিকবার বন্যাক্রান্ত হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্যা ও ঘূর্ণিঝড়ের ফলে ঐ সকল জেলাগুলিতে মোট ৩,৮৮১ বর্গ মাইল এলাকা ও প্রায় ৩০ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হন। একলক্ষ চারশো গৃহ আংশিক বা সম্পূর্ণভাবে বিনষ্ট হয় এবং শস্যের ক্ষতির পরিমাণ দাঁড়ায় প্রায় পঁয়ত্রিশ কোটি টাকা। বন্যা ও ঘূর্ণিঝড়ের ফলে ৪৩ জনের জীবনহানি ঘটে ও ১,৬০০ গবাদি পশু মারা যায়। বন্যাকবলিত অঞ্চলের দুঃস্থ জনসাধারণের দুর্গতির ভয়াবহতা এই ক্ষয়ক্ষতিয়ানের তথ্য থেকে সহজেই অনুমেয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্যার ফলে জরুরী অবস্থার সৃষ্টি হলে সরকারের সকল বিভাগের সঙ্গে সমন্বয় সাধন করে যাতে বন্যাত্রাণ ও উদ্ধারের কাজ সুষ্ঠুভাবে পরিচালনা করা যায় তার জন্য ত্রাণ বিভাগ ইতিমধ্যেই একটি প্রকল্প রচনা করেছেন। বন্যা মরশুমের সুরুতেই সংশ্লিষ্ট সকল বিভাগ ও জেলা শাসকগণকে প্রয়োজনীয় নির্দেশ দেওয়া, ত্রাণ সামগ্রী মজুত রাখা ও উদ্ধারকার্যের জন্য সকল ব্যবস্থা গ্রহণ করায় চলতি বৎসরে বন্যাত্রাণ ও উদ্ধারকার্য মোটেই ব্যাহত হয়নি। তাছাড়া সুষ্ঠুভাবে ত্রাণকার্য পরিচালনা ও বন্যাকবলিত দুঃস্থ ব্যক্তিদের সঙ্গে সংযোগ রক্ষা ও মনোবল অক্ষুন্ন রাখার উদ্দেশ্যে ত্রাণ ও বিভিন্ন বিভাগের মন্ত্রিগণ বন্যাক্লিষ্ট জেলাগুলি একাধিকবার পরিদর্শন করেন। ত্রাণ ও উদ্ধারকার্যে

সামরিক বাহিনী ও কয়েকটি জনকল্যাণমূলক প্রতিষ্ঠানের সাহায্য ও সহযোগিতা সবিশেষ উল্লেখযোগ্য।

জরুরী সাহায্য হিসাবে খাদ্যশস্য, ধুতি-শাড়ি, পোশাক, কম্বল, ত্রিপল, গুঁড়ো দুধ ইত্যাদি ছাড়া ক্ষতিগ্রস্ত দুঃস্থ ব্যক্তিদের খয়রাতি সাহায্য, সহায়ক-কর্মের মাধ্যমে কর্মসংস্থান, গৃহনির্মাণ অনুদান ও কৃষিঋণ বিতরণের ব্যবস্থা করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রচলিত নিয়ম অনুযায়ী বন্যার অব্যবহিত পরেই বন্যার ক্ষয়-ক্ষতি নির্ধারণ ও বন্যাত্রাণকল্পে কেন্দ্রীয় সাহায্যলাভের উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারকে সমীক্ষকদল পাঠানোর জন্য অনুরোধ করা হয়। সমীক্ষকদল অধিক ক্ষতিগ্রস্ত জেলাগুলি সরেজমিনে পরিদর্শনের পর বিভাগীয় মন্ত্রী ও কর্তৃপক্ষের সঙ্গে আলোচনার সময় রাজ্য-সরকার বন্যাত্রাণ ও বন্যায় ক্ষতিগ্রস্ত বা বিনষ্ট সম্পত্তির সংস্কার ও পুনর্নির্মাণের জন্য মোট ২৯ কোটি ৫১ লক্ষ টাকার এক হিসাব কেন্দ্রীয় দলের নিকট পেশ করেন। সমীক্ষক দলের সুপারিশমতো কেন্দ্রীয় অর্থদপ্তর পশ্চিমবঙ্গে ১৯৭৩-৭৪ সালে বন্যাত্রাণ ও ক্ষয়-ক্ষতির সংস্কার সাধনের জন্য কেন্দ্রীয় সাহায্যলাভের উদ্দেশ্যে অনুদান খাতে ২ কোটি ৭১ লক্ষ ৬০ হাজার টাকা ও ঋণখাতে ৭ কোটি ৩১ লক্ষ ১২ হাজার টাকা, মোট ১০ কোটি ২ লক্ষ ৭২ হাজার টাকা ব্যয়ের সর্বোচ্চ সীমা হিসাবে নির্ধারণ করেছেন। এ ছাড়া কেন্দ্রীয় কৃষি মন্ত্রণালয় পৃথকভাবে বন্যাকবলিত জেলাগুলিতে কৃষিকার্যের সাহায্যের জন্য রাজ্য কৃষি বিভাগকে ৩ কোটি ১৫ লক্ষ টাকা ঋণ হিসাবে মঞ্জুরির সুপারিশ করেছেন। এ পর্যন্ত কেন্দ্রীয় অর্থ মন্ত্রণালয় বন্যাত্রাণকল্পে ২ কোটি টাকা ও কেন্দ্রীয় কৃষি মন্ত্রণালয় ৩ কোটি ১৫ লক্ষ টাকা ঋণ হিসাবে রাজ্য কৃষি বিভাগকে মঞ্জুর করেছেন। রাজ্যসরকার অনুদান খাতে ২৮-২-৭৪ অবধি মোট ২ কোটি ২১ লক্ষ ১৭ হাজার টাকা খরচ করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সামগ্রিকভাবে ত্রাণকার্য পরিচালনা সম্পর্কে দু-একটি কথা আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই। সীমিত সম্পদের মধ্যে ত্রাণকার্যকে উন্নয়নমূলক ও উৎপাদন-সহায়ক করাই এই নীতির লক্ষ্য। এই কারণেই খয়রাতি সাহায্য কেবলমাত্র কর্মে অক্ষম, পংগু, বিকলাঙ্গ ও রোগগ্রস্ত ব্যক্তিদের মধ্যেই সীমাবদ্ধ রেখে অন্যান্য দুঃস্থ ব্যক্তিদের বিভিন্নমুখী কর্ম-সংস্থানপ্রকল্পে নিয়োগ করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এই উদ্দেশ্যে চলতি আর্থিক বৎসরে "মডিফায়েড টেস্ট রিলিফ স্কীম" নামে একটি নতুন প্রকল্প রচনা করে তার বাস্তব রূপায়ণের উদ্যোগ গ্রহণ করা হয়েছে। কেবল-মাত্র পংগুতাহেতু অক্ষম ও রোগগ্রস্ত দুঃস্থ ব্যক্তি ছাড়া অন্যান্য দুঃস্থ ব্যক্তিদের অপেক্ষাকৃত কম দৈহিকশ্রমের ছোট ছোট কর্মসংস্থান প্রকল্পে নিয়োজিত করে খয়রাতি সাহায্য প্রাপকের সংখ্যা হ্রাস করাই এই প্রকল্পের উদ্দেশ্য। এ ছাড়া গ্রামাঞ্চলে কর্মসংস্থানের উদ্দেশ্যে সি এস আর ই, এস ই পি প্রভৃতি কেন্দ্রীয় প্রকল্পগুলি বাস্তব রূপায়ণে অগ্রাধিকার দেওয়া হয়েছে। যে সকল স্থানে কেন্দ্রীয় প্রকল্পগুলির রূপায়ণ সম্ভব নয় অথচ দুর্দশা মোচনের জন্য কর্মসংস্থানের বিশেষ প্রয়োজন কেবলমাত্র সেই সকল ক্ষেত্রে বিকল্প ব্যবস্থা হিসাবে সহায়ক-কর্ম (টেস্ট রিলিফ) চালু করার নির্দেশ বলবৎ আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সহায়ক-কর্মে ক্রমবর্ধমান ব্যয় সংকোচের জন্য ও খাদ্যশস্যের অভাব থাকা সত্ত্বেও "কেয়ার" ও "সি আর এস" নামক দুটি বিদেশী প্রতিষ্ঠানের সহ-যোগিতায় সহায়ক-কর্ম চলতি আর্থিক বৎসরে ব্যাহত হয়নি। এই দুটি প্রতিষ্ঠান সহায়ক-কর্মে নিযুক্ত শ্রমিকদের মজুরির জন্য প্রয়োজনীয় খাদ্যশস্যের বহুলাংশ বিনামূল্যে সরবরাহ করেছেন। এর বিনিময়ে সরকার উক্ত প্রতিষ্ঠান দুটিকে তাদের প্রশাসনিক ও অন্যান্য ব্যয় বাবত সামান্য অর্থ সাহায্য করেছেন। চলতি আর্থিক বৎসরে প্রতিষ্ঠান দুটি মোট ১২০০০ মেট্রিক টন গম, ৫০০০ মেট্রিক টন "বালগার হুইট" ও ২৩১ মেট্রিক টন রন্ধন-যোগ্য তেল সরবরাহ করেছেন। আগামী আর্থিক বৎসরের সূচনাতেই প্রকৃত অভাবগ্রস্ত এলাকাগুলিতে যাতে সহায়ক-কর্ম চালু করা যায় তার জন্যে ইতিমধ্যেই যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের জানাতে চাই যে পশ্চিমবঙ্গে ত্রাণকার্য পরিচালনার জন্য আগামী আর্থিক বৎসরে ৫ কোটি ৭৩ লক্ষ টাকার

ত্রাণ বাজেট রচনা করা হয়েছে। এই ব্যয়-বরাদ্দের মধ্যে যাতে সুষ্ঠু ও সুচারুরূপে ত্রাণকার্য পরিচালনা করা যায় তার জন্য আমি মাননীয় সদস্যদের সাহায্য, উপদেশ ও পূর্ণ সহযোগিতা প্রার্থনা করছি।

এখন আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের ১৯৭৪-৭৫ সালে উপরোক্ত খাতে ব্যয়বরাদ্দের দাবী অনুমোদন করতে অনুরোধ জানাচ্ছি।

**Shri Ajit Kumar Ganguly** : That the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Kamakhyanandan Das Mohapatra** :

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের ত্রাণমন্ত্রী এই বছর সারা পশ্চিমবাংলার ত্রাণ কাজের জন্য যে টাকা চেয়েছেন এবং যে যে কাজ করবেন বলে বাজেট বইতে লিখেছেন যদি পশ্চিমবাংলায় আজকে এমন একটা অবস্থা তৈরী করতে পারা যেত তাহলে রিলিফ, জি, আর, টি, আর, ইত্যাদি এই সব কাজের জন্য বাজেটে অর্থ বরাদ্দের প্রয়োজন দেখা দিত না এবং সেটা হলে বোধ হয় পশ্চিমবাংলার সমস্ত মানুষ খুব আনন্দিত হত। একটা দেশ স্বাধীন হবার ২৫।২৬ বছর পরেও মানুষকে ড্রাই ডোল দিতে হবে, গ্রামের ক্ষুধার্থ বেকার মানুষদের জন্য গভর্ণমেন্ট মেজর ওয়ার্ক ঠিক করেছেন তাদের প্রয়োজনের তুলনায় কম খাদ্য দিতে হবে টি, আর,-এর মাধ্যমে, এর চেয়ে লজ্জার কথা একটা দেশের পক্ষে আর কি হতে পারে সেটা আমরা বুঝতে পারছি না। স্যার, আমি খুব আনন্দিত যে ইতিপূর্বে মাননীয় ত্রাণমন্ত্রী তার জবাবী ভাষণে স্বীকার করেছেন যে পশ্চিমবাংলার শতকরা ৭০ জন লোক দারিদ্র্য সীমার নীচে বাস করে। যে দেশের শতকরা ৭০ জন লোক দারিদ্র্য সীমার নীচে বাস করে সেই দেশের ত্রাণ কার্যের জন্য ৫ কোটি ৭৩ লক্ষ টাকা ব্যয় করে তার কতদূর কি করা যাবে, সেটা বোঝার জন্য কোন বিস্তৃত আলোচনা করার প্রয়োজন হয় না। আমি অবশ্য ত্রাণমন্ত্রীর লিমিটেশনটা জানি---তার পক্ষে এত টাকা ব্যয় করা সম্ভব নয়, যেখানে পশ্চিমবাংলার শতকরা ৭০ জন লোক দারিদ্র্য সীমার নীচে বাস করে সেখানে তাদের সকলকে বাঁচানোর সুব্যবস্থা তিনি করে উঠতে পারবেন।

[6-20—6-30 p.m.]

স্যার, আপনি দেখুন, আমাদের এই পশ্চিমবাংলার কি হাল হয়েছে। ১৯৬১ সালে এই পশ্চিমবাংলায় ১৭ লক্ষ ৭২ হাজার ক্ষেতমজুর ছিল আর ১৯৭১ সালে সেই ক্ষেতমজুরের সংখ্যা দাঁড়িয়েছে ৩২ লক্ষ ৭২ হাজারে এবং ১৯৭৪ সালে এই সংখ্যা আরো বেড়েছে এবং সমগ্র কর্মক্ষম মানুষের মধ্যে ১৯৭১ সালে ক্ষেতমজুরের সংখ্যা ছিল ১৫ ভাগ আর ১৯৭৪ সালে সেটা প্রায় ২৭ ভাগে এসে দাঁড়িয়েছে। পশ্চিমবাংলার মানুষের দুঃখ দুর্দশা, দারিদ্র্য এর বর্ণনা দেবার প্রয়োজন আজকে আর নেই, কারণ আমরা সবাই জানি গ্রামাঞ্চল এবং শহরাঞ্চলে গরীব, নিম্নবিত্ত, মধ্যবিত্ত মানুষের অবস্থা কি হয়ে দাঁড়িয়েছে। তাই স্যার, আমি শুধু ত্রাণমন্ত্রী নয়, সমগ্র মন্ত্রীসভাকে ভাবতে অনুরোধ করবো যে, একটা রাজ্যে যখন বছরের পর বছর মানুষের অবস্থা খারাপ হচ্ছে, জিনিষপত্রের দাম দিনের পর দিন বাড়ছে যে কোন কারণেই হোক মন্ত্রীরা তারজন্য যুক্তফ্রন্টকে গালাগালি করতে পারেন, আমাদের বা আর এস পিকে গালাগালি করতে পারেন বা নিজেদের মধ্যে ঝগড়াঝাটি করতে পারেন কিন্তু তার বাস্তব ফল হচ্ছে কলকারখানা বন্ধ হবে যাবে, ছাঁটাই হয়ে যাবে, মানুষ দুঃসহ অবস্থার মধ্যে এসে পড়বে। কাজেই সেইজন্য বলবো, সেই অবস্থার কোন মৌলিক প্রতিকার সাধন না করে যদি ঐ ২।৪।৫ কোটি টাকার ক্যাটেল পারচেজ লোন, ড্রাই ডোল, রিলিফ দেওয়া হয়--উপায় নেই করতে হচ্ছে, তাহলে তাতে করে মানুষকে উপহাসই করা হয় এবং তা করা একটা অপরাধ-ক্রাইম। আজ আমরা পশ্চিমবাংলার মানুষের জীবনের যে মূল সমস্যা সেই সমস্যার সমাধানের জন্য কোন ব্যবস্থা নিতে পারছি না। আর তা না করে আমরা কি করছি? কিছু টাকার ড্রাই ডোল দিচ্ছি, টেস্ট রিলিফের

ব্যবস্থা করছি ইত্যাদি। অবশ্য এ ব্যাপারে বলবার আছে, সে সম্পর্কে পরে বলব। আজকে আমাদের গ্রামাঞ্চলের অবস্থা কি দেখুন। মেদিনীপুর জেলায় চালের দাম ৩-২৫ থেকে ৩-৫০ এসে দাঁড়িয়েছে। হলদিয়া সম্পর্কে এক বন্ধু বলছিলেন সেখানে চালের দাম ৩-৮০ পর্য্যন্ত উঠেছে। গভর্ণমেন্ট ধান, চাল সংগ্রহ করবেন না, মিল মালিক মজুতদারদের হাতে ছেড়ে দেবেন, গ্রামাঞ্চলে চাষের সময় ছাড়া ক্ষেতমজুররা কাজ পাবে না, চালের দাম ৩-৮০ থেকে ৪ টাকায় উঠবে আর আপনারা বলবেন রিলিফের জন্য ৫ কোটি ৭৩ লক্ষ টাকা খরচ করবেন এ হতে পারে না। তাও স্যার, ১৫ দিন অন্তর দু কেজি করে ড্রাই ডোল, সেখানেও পচা ডাল দেওয়া হচ্ছে এ অভিযোগ আছে মন্ত্রী মহাশয় জানেন কিনা জানিনা। কাজেই স্যার, মাননীয় ত্রাণমন্ত্রী ও সমগ্র মন্ত্রীসভাকে সমস্ত ব্যাপারটি উপলব্ধি করতে বলব এবং তার সাথে সাথে বলব, পশ্চিমবাংলায় যদি সত্যিকারের ত্রাণের ব্যবস্থা করতে হয় তাহলে এই ৫ কোটি ৭৩ লক্ষ টাকা খরচ করে ত্রাণের ব্যবস্থা করা যায় না। আপনার সিরিয়াসনেস নিয়ে নামুন, আমাদের এমন অবস্থা পশ্চিমবাংলায় তৈরী করতে হবে যাতে ড্রাই ডোল আমাদের দিতে না হয়।

যাতে জি আর, টি আর না দিতে হয়। তা সত্বেও উনি বলবেন যে, এক্ষুনি কি করবে ২ বছর এসেছি অতীতে হয়নি, আমি সব বুঝি। কিন্তু এই যে দুই বছর আছে, এই ২ বছরে কাজের মাধ্যমে আপনাদের ট্রেন্ড কে দেখান, আপনাদের মানসিকতা দেখাবেন যে, হ্যাঁ, রিয়েলি মানুষকে ভিখারীতে পরিণত করে দেওয়ার যে মনোবৃত্তি, যা চলে এসেছে, আমরা তার পরিবর্তন চাই, উই আর, সিরিয়াস টু দি এ্যাফেয়ার্স। তা যদি হত তাহলে আমরা দেখতাম যে পশ্চিমবাংলার ধান-চালকে মুনাফাখোর মিল মালিকদের হাতে তুলে দেওয়া হত না, তা যদি হত তাহলে আমরা দেখতাম পশ্চিমবাংলার বুকে বড় বড় পাইকার, একচেটিয়া ব্যবসায়ীরা যারা জিনিষপত্রের দাম বাড়িয়ে চলেছে, তারা তা পারতো না। আজকে এই দাম বাড়ার ফলে সাধারণ মানুষের জীবন বিপর্যস্ত। গরীব ক্ষেতমজুরের কথা ছাড়াও সাধারণ মধ্যবিত্ত, এমনকি উচ্চ-মধ্যবিত্ত যারা ১ বছর, দেড় বছর আগেও ছিলেন, গ্রামাঞ্চলের উচ্চমধ্যবিত্ত তাদের অবস্থা কি? তেলের দাম ১৮ টাকা, কয়লা ২০ টাকা কুইন্টাল, মানুষ বাঁচবে? আর আপনারা রিলিফ দেবেন, ড্রাই ডোল দেবেন, কাজ দিতে পারছেন না—এই হচ্ছে অবস্থা। স্যার, আমি তাই বলবো ত্রাণমন্ত্রীকে এবং সমগ্র মন্ত্রীসভাকে যে পশ্চিমবাংলায় যাতে ভূমি সংস্কার করতে পারা যায়, পশ্চিমবাংলায় যাতে সত্যিকারের কৃষি উন্নতি করা যায়, যাতে জল সরবরাহ করা যায়, যাতে চাষীকে কীট নাশক ঔষধ দেওয়া যায়, সেই দিকে নজর দিন। এই ত্রাণ দপ্তরে আমি দেখেছিলাম কীট নাশক ঔষধ দেবার ব্যাপারে আগে একটা আইন ছিল--আমি জানিনা বর্তমানে সেই আইন পাল্টেছে কিনা, তবে যে আইন ছিল সেটা হচ্ছে যে, যদি পোকায় ফসলের শতকরা ৮০ ভাগ নষ্ট করে দেয় তবে বিনা পয়সায় ঔষধ আপনারা দেবেন। কেন, এটাকি করা যায়না, যখন পোকায় ফসল কাটছে তখনই আপনারা ঔষধ দেন? যদি বিনা পয়সায় না দিতে পারেন তাহলে দাম নিয়ে দেন। আজকে অবস্থাটা কি? কীট নাশক ঔষধ পাওয়া যাচ্ছে না, সার পাওয়া যাচ্ছে না, পাম্প চলতে পারছে না, জল পাওয়া যাচ্ছে না, এগুলির ব্যবস্থা করুন। ধান-চাল উদ্ধার করুন চোরাকারবারী, মজুতদারদের হাত থেকে। শুধু সি পি আই-এর উপর দোষ চাপিয়ে দিয়ে মানুষকে খাওয়াতে পারবেন না। কাজেই ধান-চাল উদ্ধার করুন। জিনিষপত্রের দাম কমাবার চেষ্টা করুন, মানুষকে কাজ দেবার চেষ্টা করুন, তাহলে দেখবেন যে রিলিফের কাজ অনেক কমে যাবে। এই দৃষ্টিভঙ্গী যদি থাকে তাহলে সত্যিকারের ত্রাণের কাজ করা যায়, পশ্চিমবঙ্গের মানুষের কল্যাণ সাধিত হয়। তা নাহলে ত্রাণ নিয়ে দলবাজী হতে পারে—সেটা আমরাও করতে পারি, আপনিও করতে পারেন তাতে সমস্যার সুমাধান হবে না। স্যার, আমি সন্তোষবাবুকে বিবেচনা করতে অনুরোধ করবো, সন্তোষবাবু নিশ্চয়ই জানেন যে এখানে ড্রাই ডোলের কি অবস্থা। আপনারা বলেছেন যে ২ কেজি করে দেবেন, সেটাও দিতে পারছেন না। আপনারা পোকা কলাই ডাল দিচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে ফসল উঠার পরে এই অবস্থা হয়েছে, নভেম্বরের শেষ, ডিসেম্বর, জানুয়ারী, ফেব্রুয়ারী, মার্চ—এই ৪ মাসে

পশ্চিমবংলায় গ্রামাঞ্চলে প্রায় কিছুই ড্রাই ডোল গিয়ে পেঁছায়নি। সন্তোষবাবু নিশ্চয়ই বলবেন না যে যেহেতু তিনি ত্রাণ মন্ত্রী আছেন, আর ফসল যেহেতু মাঠ থেকে উঠে এসেছে তাই অন্ধ দৃষ্টিশক্তি ফিরে পেয়েছে, তাই, অথর্ব আর কর্মক্ষমতা ফিরে পেয়েছে, তাই পঙ্গু গিরি লঙ্ঘন করতে পারছে, তাই বধিরের কর্ণে আমাদের জয়নালদার মধুর বাণী শ্রবনিত হচ্ছে। আমি সন্তোষবাবুকে অনুরোধ করবো যে মানুষের খাদ্য নিয়ে ছিনিমিনি খেলবেন না। যেটুকু ড্রাই ডোল দিতে চাই সেটা সিরিয়াসলি দিন। পোকা জিনিষ কেন দেন, যে জিনিষ আপনি আমি খেতে পারবো না, সে জিনিষ কেন দেন। যাদের সপ্তাহে ৫ বেলা খাওয়া জোটেনা তাদের পোকা জিনিষ কেন দেবেন। আর জি আর বিলি বন্টন ব্যবস্থার জন্য যে রিলিফ কমিটি আছে, আমি সন্তোষবাবুকে বলবো যে এটা থাকা সত্ত্বেও কি সবক্ষেত্রে ন্যায় বিচার হচ্ছে? হচ্ছে না। এটা নিয়ে দলবাজী হচ্ছে, সেটা যে কেউ করুক। কাজেই যেটুকু রিলিফ দিচ্ছেন সেটাও যদি ন্যায্য ভাবে বিলি বন্টন করা যায় তাহলেও অন্ততঃ কিছু ভাল কাজ করা যায়।

[6-30—6-40 p.m.]

আমরা অল পার্টি কমিটির কথা বলেছিলাম, আপনারা তো মানবেন না, তাই ঐ রিভিউ কমিটিকে এমনভাবে রিফর্ম করতে পারেন কি না দেখুন যাতে স্বজনপোষন না হতে পারে। দেখুন না গ্রামে অন্য কোন রিভিউ কমিটিতে যদি মেজরিটি থাকে সেখানে এ্যাকচুয়্যালি কি জাসটিস হচ্ছে। একটা এলাকায় যে প্রায়রিটি লিস্ট করেছেন—সত্য কারা গরীব লোক, এই বিষয়ে নিশ্চয়ই কিছু ফ্লাকচুয়েট করে, ১৯-২০ চেঞ্জ করে। কিন্তু একটা পার্মানেন্ট ডিসট্রেস্ট পিপ্‌ল-এর তালিকা তৈরী করে রাখা এবং সেই তালিকা অনুযায়ী রিলিফ দেবার চেষ্টা করা এবং সকলকে কভার করার চেষ্টা করা, এই যদি না করতে পারেন, আমাদের হাতে ক্ষমতা দেন, আমরাও পার্টিবাজি করতে পারি, কিন্তু ইউ মাস্ট হ্যাভ দি সিরিয়াসনেস। মন্ত্রীদের এই যদি সিরিয়াসনেস হয় তাহলে কিভাবে কাজ করবেন জানি না। টি, আর-এর ব্যাপারে দেখুন, টি, আর এখন হচ্ছে না। প্রতি বছর এই কাজ হচ্ছে, আমরা দেখছি গত দু-তিন বছর ধরে যে সময়ে টি, আর-এর কাজ করার দরকার, সেই সময়ে। দেখবেন জুলাই, আগাস্ট মাসে বি ডি ও, ডি এম'রা বলবেন টি, আর স্কীম পাঠান, এক্ষুনি আমরা পাশ করে দিচ্ছি। তারপর ঐ সময়ের মধ্যে বর্ষা নাবে, তখন তারা বলবেন, এখন তো বর্ষা নেবে গেছে, এখন কি হবে। তবু স্কীম স্যাংশন হবে কিন্তু টি, আর, হবে না, মাটি কাটা হবে না, চুরি হবে, টাকা জলে পড়বে, আসলে কাজ হবে না। তাই টি, আর-এর কাজ যাতে দ্রুত করতে পারেন, এক্ষুনি যাতে টি, আর-এর কাজ শুরু করতে পারেন তার চেষ্টা করুন, এবং কেন হচ্ছে না তার খোঁজ করুন। টি, আর-এর কাজ তো টেকনিশিয়ানরা আটকে দিচ্ছে না, টি, আর-এর কাজ তো ডাক্তাররা আটকে দিচ্ছে না। সে তো আপনাদের আই, এ, এস, অফিসাররা করেন। এস, ডি, ও, করেন, ডি, এম, করেন, পরে বি, ডি ওঁরা করেন। তবে কেন টেস্ট রিলিফের কাজ হচ্ছে না। নভেম্বর মাসে ফসল উঠেছে, আজকে ডিসেম্বর থেকে মার্চ মাসের অর্ধেক হতে চললো, কোথায় টেস্ট রিলিফের কাজ হচ্ছে এবং কবে করাবেন? এপ্রিলে হয়না, মে'তে হয় না, জুনের শেষের দিকে আমরা গ্রামাঞ্চলে যা দেখি, সেখানে কাজ শুরু হচ্ছে তখন বর্ষা নাবে এবং টেস্ট রিলিফের কাজ বন্ধ হয়ে যায়। তাই টেস্ট রিলিফের কাজ যাতে দ্রুত করা যেতে পারে তার ব্যবস্থা করুন। কৃষি উৎপাদনের দিকে লক্ষ্য রেখে যদি টি, আর-এর কাজ করেন তাহলে উন্নতি হতে পারে। যে সমস্ত বাঁধ, ভেড়ি আছে, সেই গুলো যদি টেস্ট রিলিফের মাধ্যমে করানো যায় তাহলে উপকার হবে। সেইজন্য মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করবো এগ্রিকালচার ডিপার্টমেন্টের পর মাইনর ইরিগেশন ডিপার্টমেন্টের থেকে অনেক ছোট ছোট খাল গ্রামাঞ্চলে একটা অঞ্চলের মধ্যে করা যায়। আপনি তার সঙ্গে লিঙ্ক করে টেস্ট রিলিফের কাজ করান। যেখানে একটা খালের কাজ হচ্ছে, তার সঙ্গে লিঙ্ক করে চাষের কাজ যাতে লাগাতে পারি তার ব্যবস্থা করা যায় কি না সেটা চেষ্টা করা উচিত। সেই ধরনের যদি টেস্ট রিলিফে বাঁধ যদি আমরা করতে পারি তাহলে আমাদের এগ্রিকালচার প্রডাক্‌শন বাড়বে। কোথাও জলের দরকার বা কোথাও ওয়াটার লগিং এই সমস্ত

কাজ আমরা টেস্ট রিলিফের মাধ্যমে করাতে পারি। নইলে টি, আর একটা স্কীম হ'ল খাল নালা বা ড্রেনের, আর একটা স্কীম করলেন এগ্রিকালচার ডিপার্টমেন্ট, মাইনর ইরিগেশন ডিপার্টমেন্ট, এতে কারোর সঙ্গে কারোর লিঙ্ক নেই। আমি জানি এমন অবস্থা হয়েছে, একটা ছোট খাল খোঁড়া হয়েছে একটা এলাকায় জল যাবে বলে এবং আর এক দিকে টি, আর-এর কাজ হচ্ছে। যে এলাকায় জল যাবে বলে খালটা খোঁড়া হয়েছে, সেই এলাকাকে দুই ভাগে ভাগ করে দিয়ে তার মাঝ দিয়ে টেস্ট রিলিফের বাঁধ হয়ে গেছে, নিশ্চয়ই সন্তোষবাবু হয়তো এরজন্য দায়ী নন ব্যক্তিগতভাবে। কিন্তু আমি বলবো এটা তো কো-অর্ডিনেট করা যায়। একটা অঞ্চলের প্ল্যান যদি আমরা ডিটেল্সে করতে পারি, টি আর-এর মাটি কাটার কাজ যাই করি না কেন, এটা কোঅর্ডিনেট ওয়েতে হওয়া উচিত। তা নাহলে এই ডিপার্টমেন্ট এটা করবেন, ঐ ডিপার্টমেন্ট ওটা করবেন, এটা না করে যদি সমস্ত ডিপার্টমেন্ট মিলিতভাবে এটা করতে পারেন তাহলে একটা নির্দিষ্ট উদ্দেশ্যকে সাফল্য-মন্ডিত করা যাবে। আমি মাননীয় সন্তোষবাবুকে অনুরোধ করবো, আর একটা জিনিস দেখবেন। আপনি জানেন গ্রামাঞ্চলে যে হাজার হাজার মানুষ যারা গৃহহীন অবস্থায় আছে—আমরা দেখেছি কেরালা গভর্নমেন্ট এইরকম প্রায় ১ লক্ষ বাস্তুহীন পরিবারকে তাদের বসত দেবার চেষ্টা করেছেন এবং ইতিমধ্যে তারা এক লক্ষ পরিবারকে বাস্তু দিয়েছেন। সেখানে দয়া করে গিয়ে দেখে আসুন এবং পশ্চিমবাংলাতে যাতে বাস্তুহীনদের বাস্তু দিতে পারেন। আমি আশা করি মাননীয় সন্তোষবাবু সেদিকে দৃষ্টি রেখে পশ্চিমবাংলার গৃহহীনদের গৃহ নির্মাণ করে দিতে সক্ষম হবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Bhabataran Chakravarty:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী প্রাকৃতিক বিপর্য্যয় খাতে সাহায্যের জন্য যে ব্যয়বরাদ্দের দাবী উপস্থিত করেছেন, আমি তাকে সমর্থন করে এই সম্বন্ধে কয়েকটি কথা হাউসের সামনে রাখতে চাই। এই সময় আমাদের জেলার গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলের অবস্থা খুবই শোচনীয়। আজকে দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য সাধারণ মানুষের পক্ষে জীবনধারণ করাই দুরুহ হয়ে পড়েছে, সেইজন্য আজকে তাদের ত্রাণ কার্যের জন্য আমাদের কিছু চিন্তা করতে হবে। আমাদের জেলার বাঁকুড়া, বিষ্ণুপর, সোনামুখী প্রভৃতি এলাকায় মানুষের বিশেষতঃ শিল্পীদের কাজকর্ম প্রায় অচল হয়ে পড়েছে এবং এর ফলে ভয়ানক দুরবস্থার সৃষ্টি হয়েছে। বাঁকুড়া জেলা প্রকৃতপক্ষে দুর্ভিক্ষপীড়িত জেলা। আমি যখন ডিষ্ট্রিক্ট বোর্ডে ছিলাম তখন আমার বৃটিশ আমলের রাজস্ব বিভাগের ২৫ বছরের একটি রিপোর্ট দেখবার সুযোগ হয়েছিল---কুইনকোয়েনিয়াল রিপোর্ট---তাতে ইংরাজ সরকার শুধু দুর্ভিক্ষের কথা স্বীকার করেননি, তাতে বলেছেন বাঁকুড়া জেলায় প্রতি তিন বছরে একবার দুর্ভিক্ষ হয়। আর আমার ব্যক্তিগত অভিজ্ঞতা হচ্ছে প্রতি তিন বছরে একবার ফসল পাওয়া যায়। যে বছর সুবৃষ্টি হয় সেই বছরই বাঁকুড়া জেলাতে ফসল পাওয়া যায়, তা নাহলে ফসল পাওয়ার কোন আশা থাকে না। আমার মনে আছে আমাদের বাঁকুড়ার গৌরব বিখ্যাত সাহিত্যিক সাংবাদিক রামানন্দ চ্যাটার্জী 'বাংলার ক্ষয়িষ্ণুতম জেলা' এই হেডিং দিয়ে বাঁকুড়ার অবস্থা বাইরের লোকের কাছে পরিচিত করার জন্য পরিসংখ্যান দিয়ে, তথ্য দিয়ে বোঝাবার জন্য আপ্রাণ চেষ্টা করেছেন। সেইরকম একটি জেলা থেকে আমি নির্বাচিত হয়ে এসেছি। সেখানে এমন অবস্থা হচ্ছে যে, আমরা আগের সপ্তাহে দেখে এসেছি চালের দর ১টাঃ ৭০ পয়সা প্রতি কে, জি, আর এ সপ্তাহে গিয়ে দেখলাম যে সেটা বেড়ে হয়েছে ২ টাকা ২৫-৩০ পয়সা কে, জি,। তবে আমি জানি যে অন্যান্য অনেক জেলা আছে যেখানে দাম আরো বেশী। অবশ্য যুক্তফ্রন্টের আমলে আমাদের ওখানে দেখেছি চালের দাম সাড়ে তিন টাকা থেকে ৫ টাকা পর্য্যন্ত কে, জি, হয়েছিল। তবে তখন একটা জিনিষ হচ্ছে প্রচুর গম ছিল দেশে এবং পি, এল, ৪৮০ চুক্তি অনুযায়ী যে গম আমদানী করা হয়েছিল সেই গম প্রচুর পরিমাণে তখন ছিল। চাল পাওয়া না গেলেও তখন গম খেয়ে মানুষ বেঁচেছিল। লঙ্গরখানা খুলে রিলিফের ব্যবস্থা করা হয়েছিল, টি, আর-এর কাজ প্রচুর হয়েছে এবং যথেষ্ট খয়রাতী সাহায্যও দেওয়া হয়েছে। এইভাবে লোকেদের বাঁচানো হয়েছিল। এইবারে আমাদের সামনে যে দুর্দিন

আসছে তাতে আমরা জানিনা আমাদের দেখে সেই পরিমাণ গম সংগ্রহ করতে পারব কিনা, বা বিদেশ থেকে আমদানী করতে পারব কিনা, কিন্তু যেকোন প্রকারে হউক সেই দুর্দিনের মোকাবিলা আমাদের এবং আমাদের সরকারকে করতে হবে এবং তারজন্য আমাদের এখন থেকে প্রস্তুত হবার দরকার আছে। এখন আমাদের যে নতুন ধরনের টেষ্ট রিলিফের কাজ হচ্ছে সেটা ভাল হচ্ছে, অন্ততঃ কাজের মাধ্যমে দেশের লোক রিলিফ পাচ্ছেন। সেই সঙ্গে সঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবী করব যে গ্রামে যে সমস্ত অন্যান্য প্রকল্প রয়েছে সেই সমস্ত প্রকল্পে কাজ দিয়ে একই সঙ্গে গ্রামের উন্নয়ন এবং রিলিফের ব্যবস্থা করবেন।

[6-40—6-50 p.m.]

তবে আমি বলব কাজের মজুরী যদি পয়সায় দেওয়া হয় তাহলে মানুষের খাদ্যের অভাবের সুরাহা খুব বেশী হবে না। খাদ্যশস্য যদি মজুরী হিসাবে দিতে পারেন তাহলে তাদের বাঁচিয়ে রাখা সম্ভব হবে। এটা চিন্তা করার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ করব। বাঁকুড়া জেলায় প্রায় অজন্মা হয়। কারণ সেখানে সমস্ত জমি আকাশমুখী—সুবৃষ্টি না হলে ফসল হয় না। স্বাধীনতার পর কিছু কিছু সেচ ব্যবস্থা কার্য্যকরী করার ফলে শতকরা ১০ ভাগ জমি সেচ ব্যবস্থার আওতার মধ্যে এসেছে। আরও যাতে সেচ ব্যবস্থা রূপায়িত করা যায় তার ব্যবস্থা করুন। বিষ্ণুপুরের পার্শ্ববর্ত্তী এলাকায় বহু বড় বড় বাঁধ আছে। প্রাচীন মল্লরাজাদের কল্যাণে বহু বড় বড় বাঁধ আছে। সেগুলিকে সংস্কার করা দরকার। কৃষিমন্ত্রী স্যালো টিউবওয়েল-এর ব্যবস্থা করছেন—-আরও করলে ভাল হয়। এসব করতে পারলে একাধিক ফসল সেখানে ফলতে পারবে। শিল্পী যারা মাটি কাটতে পারবেনা তাদের জন্য কাজের ব্যবস্থা করা হোক। প্যাডি হাসকিং, ময়দা ভাঙ্গান ইত্যাদি বিষ্ণুপুরে এরূপ একটা সেন্টার ছিল। ৬০০ মাহিরা যাঁতায় গম ভাঙ্গত। সেসব এখন বন্ধ হয়ে গেছে। এটা একটা টি, আর-এর স্কীম-এর রিলিফ ডিপার্টমেন্ট থেকে এর খরচ দেওয়া হোত। কিন্তু এটা সমস্ত বছর ধরে চালু ছিল। কিন্তু এবার ধান কাটার সঙ্গে সঙ্গে এটা বন্ধ করে দেওয়া হয়েছে। এমনি একটা প্রবাদ আছে 'বেল পাকলে কাকের কি?' যখনই ধান কাটা সুরু হল অমনি যাঁতা স্কীম বন্ধ করে দেওয়া হল। এর ফলে বিষ্ণুপুরে অনাহারে মৃত্যু হয়েছে ৪ জনের। এক জনের সম্বন্ধে আমি চিফ্ মিনিষ্টারকে রিপোর্ট দিয়েছি। কর্মকার, তন্তুবায়, শঙ্খশিল্পে নিযুক্তদের বাড়ীর মেয়েরা যাঁতা স্কীমে কাজ করে। তারা ৪ (চার) কেজি গম ভাঙলে আড়াই কেজি ময়দা পায়। এই কাজ বন্ধ হওয়ায় বাড়ীর মেয়েরা আত্মহত্যা করছে। ৮ তারিখে আমি যখন বাড়ী ফিরি তারা আমার বাড়ীর সামনে সকাল থেকে বেলা আড়াইটা পর্য্যন্ত অনশন ধর্মঘট করেছিল এবং আমাকে আটক রেখেছিল। তারপর আমি বি, ডি, ও-কে ডেকে এর একটা মিটমাট করে দিই। সুতরাং এই সমস্ত দুঃস্থ লোকদেরও কাজের কথা চিন্তা করার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি।

**Shri Ali Ansar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণমন্ত্রী মহোদয় সভাতে প্রাকৃতিক বিপর্যয়জনিত যে ৫ কোটি ৭৩ লক্ষ টাকার বাজেট পেশ করেছেন সে সম্পর্কে আমার বক্তব্য হল জনসাধারণের দুর্দশা যেমন চিরস্থায়ী হয়ে রয়েছে তেমনি সেই দুর্দশা থেকে কিছুটা মানুষকে সুরাহা দেবার জন্য রিলিফের ব্যবস্থা নিশ্চয়ই দরকার। কিন্তু আমরা বিগত ২৭ বছর ধরে দেখতে পেয়েছি এই রিলিফ নিয়ে, জি আর নিয়ে একটা চরম রাজনীতি চলত, আর বর্তমান সরকারের আমলে বিগত ২ বছর আমরা দেখছি জি আর নিয়ে নানারকম দলবাজি হয়, বি ডি ও সাহেবকে বিশেষ দলের নেতা চিঠি লিখে দিলেই জি আর পাওয়া যায়। সেজন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ করব তিনি যেন এদিকে একটু নজর রাখেন যাতে সুষ্ঠুভাবে প্রকৃত যারা গরীব, দুঃস্থ তারা পায়। দুঃস্থদের মধ্যে অনেক তারতম্য আছে, সেই ব্যাপারে অত্যন্ত নীতিগতভাবে বিচার করা উচিত। জি আর যেটুকু দেওয়া হয় সেটা না দিলেই

চলে এইরকম অবস্থায় জি আর দেওয়া হয়। সম্প্রতি আমার কেন্দ্রে ৯।১০টি ঘর পুড়ে গিয়েছিল, এই ঘটনার কথা জেলাশাসক এবং এস ডি ও'র কাছে তুলতে তাঁরা বলেন পয়সা কোথায়। ঐ এলাকায় সাড়ে তিন, ৪ টাকা চালের কেজি হয়েছে। একটা লোক যদি এক ইউনিট জি আর পেয়ে থাকে তাহলে সে সাড়ে তিন টাকার মত জি আর পেয়েছে। এইরকমভাবে দায় সারার মত যে জি আর দেওয়া হচ্ছে এতে কিভাবে সেই লোক খাবে, কিভাবে তাদের জীবন চলবে। সেদিকে নজর দেওয়ার জন্য আমি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে টেষ্ট রিলিফের কথা উঠে। বৃটিশ আমলে যে রিলিফ ম্যানুয়েল ছিল সেই অনুযায়ী বি ডি ও অফিসে কতকগুলি টাউট কন্ট্রাকটর তৈরি হয়, তারা টেষ্ট রিলিফের মাধ্যমে যে টাকার কাজ করেন তার অর্ধেক টাকা আত্মস্যাৎ করেন। আমরা আইনসভার সদস্যরা সেই রিলিফ কমিটিতে আছি, আমরা সেখানে পরামর্শ দিই যে কৃষি উন্নয়নমূলক কাজ যেগুলি সেগুলিকে অগ্রাধিকার দেওয়া হোক। আমরা দেখেছি সম্প্রতি ব্লক রিলিফ কমিটি থেকে যে সমস্ত টি আর স্কীম পাঠান হয়েছে সেই সমস্ত টি আর স্কীমের জন্য সাব-ডিভিসান লেভেলে যেখানে ৯ লক্ষ টাকা স্যাংকসান হওয়া উচিত ছিল, আমি হাওড়া জেলার কথা বলছি, সেখানে হাওড়া জেলা ম্যাজিষ্ট্রেট সরকারের কাছে ২ লক্ষ টাকা চেয়েছেন, সাব-ডিভিসানে এসেছে ৬০ হাজার টাকা। যেখানে স্কীম চালু করতে ৯ লক্ষ টাকার দরকার সেখানে এসে হাজির হয়েছে ৬০ হাজার টাকা। এতে মাত্র একটা কাজ চালু করা যায়। সেজন্য অনুরোধ করব মার্চ এসে গেছে, এখনও টাকা-পয়সা দিলে শেষ পর্যন্ত কাজ চালু করতে বর্ষাকাল হয়ে যাবে। আপনারা জানেন এই কাজ ত্বরান্বিত করার জন্য বিধানসভার সদস্য হিসাবে আমি কম চেষ্টা করিনি। আমি এক বছর ধরে একটা স্কীম চালু করার চেষ্টা করে ব্যর্থ হয়েছি, সেটা এখনও গবেষণার বিষয় হয়ে রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন গ্রামাঞ্চলে যে ভয়াবহ খাদ্যাভাব দেখা দিয়েছে তাতে যারা পংগু তাদের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে দাঁড়িয়েছে। আমি এই বাজেটের মধ্যে একটা নতুন দৃষ্টিভঙ্গী দেখলাম যা খুব অভিনন্দনযোগ্য বলে মনে করি।

[6-50—7 p.m.]

সেটা হচ্ছে কেবলমাত্র কর্মে অক্ষম, পংগু, বিকলাংগ, রোগগ্রস্ত ব্যক্তিদের মধ্যেই সীমাবদ্ধ রেখে অন্যান্য দুঃস্থ ব্যক্তিদের বিভিন্নমুখী কর্মসংস্থান প্রকল্পে নিয়োগ করবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। অর্থাৎ জি আর-এর মাধ্যমে কিছু কাজ করিয়ে নেওয়া এটাকে আমি অভিনন্দনযোগ্য বলে মনে করি। আমি ত্রাণমন্ত্রীকে অনুরোধ করছি এই ধরনের প্রকল্পের মধ্যদিয়ে বিশেষ করে গ্রামের ক্ষেতমজুর এবং যারা বেকার, যাদের কোনরকম সংস্থান নেই তাদের কাজ দেবার ব্যবস্থা করুন এবং মডিফায়েড রেশনের মাধ্যমে সেই সমস্ত দুঃস্থদের যদি রেশন দেবার ব্যবস্থা করেন তাহলে তাদের যথাযথ উপকার হবে এবং এই রিলিফ যথাযথ তাদের সাহায্যে আসবে। তারপর এই রিলিফের ব্যাপারে যে রিলিফ ইন্সপেক্টররা রয়েছেন তাঁদের কাজকর্ম সম্বন্ধে আমি কিছু বলতে চাই। আমাদের হাওড়া জেলা ইনডাস্ট্রিয়াল এরিয়া কিন্তু এর একটা বিরাট অংশ বন্যাপ্লাবিত হয় এবং তারজন্য সেখানে বিরাট প্রকল্পের কাজ চলছে। মন্ত্রীমহাশয় সেখানে গিয়ে দেখে এসেছেন যে সত্যিসত্যিই সেখানে বন্যা হয়। আমি আমতা ব্লকের কথা বলতে পারি সেখানে বন্যায় ঘর পড়ে গেছে, লোকদের ভয়ানক অসুবিধা হচ্ছে। তাদের এই যে ঘর পড়ে গেছে তার-জন্য তারা কোন অনুদান পায়নি এবং জি আর পায়নি এবং এইসব দেখার জন্য একজন মাত্র রিলিফ ইন্সপেক্টর সাব-ডিভিসনে রয়েছে। আরি আর একটা জিনিস লক্ষ্য করেছি প্রশাসনের উপর দলীয় চাপ সৃষ্টি করে যথেচ্ছভাবে ব্যবহার করা হয়। আমার সর্বশেষ

বক্তব্য হচ্ছে বৃটিশ আমলের রিলিফ ম্যানুয়েলকে পরিবর্তন করবার জন্য আপনারা সচেষ্ট হন এবং বিধানসভায় টি আর এবং জি আর-এর ব্যাপারে আইন আনুন।

### Eighth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Eighth Report of the Business Advisory Committee which at its meeting held on the 18th March, 1974, in my chamber recommended the following revision in the programme of business fixed for 19th March, 1974:

Tuesday 19th March, 1974 (i) Motion under rule 185 regarding continuous ceasework by a section of the serving Doctors and Engineers, by Shri Ajoy Kumar Mukherjee—2½ hours

(ii) Demand No. 7 (229-Land Revenue and 504-Capital Outlay on Other General Economic Services)—4 hours.

There will be no questions. Calling Attention or Mention Cases on that day

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, I beg to move that the Eighth Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was then agreed to.

### Voting on Demands for Grants

### Demand No. 47

**Shri Madan Mohan Mahato :**

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের ত্রাণমন্ত্রী ১৯৭৪ সালের জন্য ত্রাণখাতে যে ব্যয়-বরাদ্দের দাবী এনেছেন আমি তাকে সমর্থন করছি। আমি তাঁর বিবৃতি পাঠ করে একটা কথা অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে, তিনি তাঁর এই বিবৃতিতে কোথাও পুরুলিয়ার মত একটি দরিদ্র জেলার কথা উল্লেখ করেননি। আমাদের পুরুলিয়া জেলা খরা প্রপীড়িত এলাকা এবং সেখানে বৃষ্টি হওয়া অস্বাভাবিক, বৃষ্টি না হওয়াই স্বভাবসিদ্ধ জিনিস। কাজেই সেখানে খরা প্রায় লেগেই থাকে। মাত্র বাহাত্তর সালের খরার কথা মাননীয় মন্ত্রীমহাশয় উল্লেখ করেছেন। কিন্তু গত বছর পুরুলিয়া জেলায় কি অবস্থা হয়েছিল, সেকথা তিনি একবারও উল্লেখ করেন নি। তাই আমি অত্যন্ত দুঃখিত। গত বছর সময়-মত বৃষ্টি না হওয়ার জন্য এবং অসময়ে অতিবৃষ্টি হওয়ার ফলে পুরুলিয়া জেলায় মাত্র ৩০ থেকে ৪০ ভাগ ফসল হয়েছিল। সেখানে আর কোন ফসল উৎপাদন হয়না। এই জেলার সাহায্যের জন্য মন্ত্রীমহাশয়ের বিশেষ দৃষ্টি থাকা উচিত। একথা আমি বার বার বলেছি। এ বছর পুরুলিয়া জেলায় দুর্ভিক্ষের পদধ্বনি শোনা যাচ্ছে। অচিরে সেখানে ত্রাণ ব্যবস্থা জোরদার না করলে অনশনে অনাহারে বহু লোক সেখানে মারা যাবার সম্ভাবনা আছে। মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর বক্তব্যে রেখেছেন যে অন্ধ, খঞ্জ, পংগুদের জন্য জি, আর-এর ব্যবস্থা করেছেন। কিন্তু পুরুলিয়া জেলায় এই অন্ধ, খঞ্জ, পঙ্গু লোকের সংখ্যা হচ্ছে শতকরা দুজন। সেখানে জি আর দেওয়া হচ্ছে পয়েন্ট দুজনকে অর্থাৎ হাজার লোকের মধ্যে দুজনকে। এই ব্যবস্থা অতি অপ্রতুল। সেখানে একমাত্র ফসল ধান চাষ শেষ হবার পর ধান মাড়াই হবার পর লোকের হাতে আর কোন কাজ থাকে না। সেখান-কার কৃষিজীবী এবং কৃষি মজুরগণ অর্ধাহারে এবং অনাহারে দিন যাপন করছে। সেজন্য অতি শীঘ্র ত্রাণ ব্যবস্থা চালু করবার জন্য অনুরোধ জানাচ্ছি। আর সেই সঙ্গে দুই-একটি সাজেশন মন্ত্রীমহাশয়ের কাছে রাখছি বিবেচনার জন্য। জি আর এবং টি আর-এর যাঁরা কাজ করেন তাঁদের জন্য স্পেশাল কাজের ব্যবস্থা করা হোক, তা নাহলে জি আর, টি আর-এ যে দুর্নীতি চলছে তা বন্ধ হবেনা। জি আর-এর কার্ড নিয়ে যখন দোকানে যাবেন

ডিলাররা তাদের কার্ডে মাল ইসু করে দেবেন। যারা লেবারার যারা টি আর-এর কাজ করবেন তাদের কার্ডে যেন ঘর থাকে, যখন তাঁরা কাজ করতে যাবেন তখন তাঁরা কার্ড শো করবেন। কত লোক কাজ করতে এসেছে ও তাদের কাজের মেজারমেন্ট করে দেখবেন যে কত কাজ করেছে, তারপর যেন পেমেন্টের ব্যবস্থা করা হয়। এইভাবে করলে পর জি আর এবং টি আর-এ যে দুর্নীতি চলছে তার অবসান হবে। এবং জি আর এবং টি আর-এ যেন পয়সায় মজুরী দেওয়া না হয়, খাদ্যশস্যে দেওয়া হউক। নতুবা টি আর-এ যে সামান্য পয়সা দেওয়া হয় তা দিয়ে চাল বা গম তারা কিনতে পারেনা। তার কারণ পল্লীঅঞ্চলে রেশন ব্যবস্থা সেরূপ ভাল নয়। যার ফলে পয়সা পেলেও তাদের অনশনে দিন যাপন করতে হয়। এই সাজেশন দুটী আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ্।।

**Shri Ajit Kumar Basu:**
মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বাজেটের নামের জন্য প্রতিবাদ জানাই। তার কারণ অনেকগুলি এবং প্রথম কারণ হচ্ছে প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ ব্যাপারটা কি তার হেডিংটা বদলে দেওয়া হলো কেন? যদি কোন বড় প্রাকৃতিক বিপর্যয় ঘটে তবে ত্রাণ এখানে যেভাবে বর্ণনা করা হয়েছে যে এই এই বিপর্যয় ঘটেছে এবং এই এই সাহায্য করেছি--বরাবরের যে নামটা ছিল সেটা রাখলেই ভাল হত। তা নাহলে প্রাকৃতিক বিপর্যয় ঘটলো রিলিফ এই মানে যদি করতে হয় তাহলে নিশ্চয়ই এর প্রতিবাদ করছি।

[7-00—7-10 p m]

আমি একটা কথা বলতে চাই সেটা হচ্ছে এই যে সবকিছু বক্তৃতায় দিচ্ছেন, কিন্তু এটা আজকে সত্য কথা যে আমাদের দেশে বিশেষ করে গ্রামাঞ্চলে দুঃস্থ হয়ে পড়েছে। একশ্রেণীর লোক আজকে আগেকার চেয়ে অনেক বেশী পরিপুষ্ট হয়েছে, কিন্তু বেশীরভাগ লোকই আগেকার চেয়ে দুঃস্থ হয়ে পড়েছে। এইরকম পরিস্থিতিতে রিলিফ ব্যাপারটা প্রাকৃতিক দুর্যোগের সঙ্গে জড়িয়ে লাভ নাই। জনসাধারণের একটা ব্যাপক অংশকে রিলিফ দিতে হবে, তারা কিছু করতে পারছেনা, বরাবরই রিলিফ দিতে হবে। কেউ বসে বসে রিলিফ চায় না, কাজ থাকে কাজ দিন, অনেককে মডিফাইড স্কীমে রিলিফ দিতে পারেন। আজকে দুঃস্থ মানুষদের প্রত্যেকেই মন্ত্রীর উপর নির্ভরশীল এবং এইসব মানুষদের সংখ্যা প্রতি বছরেই বাড়ছে। একটু আগেই কজন মাননীয় সদস্য বলে গেলেন গত ১০ বছরের মধ্যে এই ক্ষেতমজুরের সংখ্যা ক্রমান্বয়ে বাড়ছে। আমি অন্য জায়গার কথা বলবনা, আপনার জেলার কথাই বলি। সম্প্রতি কুচবিহার জেলা সম্মেলনে গেছলাম। দেখলাম বহু জানাশুনা ক্ষেতমজুর আসতে পারেনি। আজকে চিন্তা করুন, ঘরে তাদের খাবার কিছুই যোগাড় নাই। বিশ্বনাথ বর্মণ নামে একজনকে জিজ্ঞাসা করে জানলাম কোনরকমে একটি টাকা ধার করে দুটি লাউ কিনে ঘরে দিয়ে এসেছে, বাড়ীতে খোরাকী তো কিছু দিয়ে আসতে হবে। খালের কচু শেষ হয়ে গেছে। একটি লাউ দিয়ে ফ্যামিলি চলবে। দুদিন পরে তাও যোগাড় করতে পারবেনা। এই যেখানে অবস্থা তাকে কোন্ আশা এই রিলিফ বাজেট মারফৎ দেবেন? আপনি প্রোডাকশন ওরিয়েন্টেডের কথা বলছেন? তারা কাজ করতে চায় কিন্তু কাজ নাই। আপনি জানেন মাথাভাঙা সাবডিভিশনে কোন লোকেরই রিলিফ নাই। কোন মডিফাইড রেশনিং নাই, একআধটুকু পাবার মত কার্ড নাই। আপনি বলে এসেছিলেন কার্ডের ব্যবস্থা করবেন। কার্ডের ব্যবস্থা হয়নি। এখন কথা হচ্ছে এই লোকগুলিকে কি করছেন আপনারা? এই বাজেট এই লোকগুলিকে কোন্ ভরসা দিতে পারে? এই লোকগুলির জন্য এ বাজেটে কি ব্যবস্থা করা হয়েছে? শুধু মাঝে মাঝে তাদের এটা বলা হয় দেশের যারা দুঃস্থ আছে, তাদের শোষণমুক্ত শাসন গড়ে দেবার জন্য আমরা বদ্ধপরিকর, এটা কার কল্যাণে বলা হচ্ছে আমি জানিনা। মন্ত্রীমহাশয় হাসছেন, এটা যে প্রহসন ছাড়া আর কিছু নয়, এটা তিনিও জানেন, আমরাও বুঝি। একটা সোজা কথা ইট ইজ লিগেসি অব দি পাস্ট। যাই আজকে বলুন না কেন, যদি তাদের রিলিফের

ব্যবস্থা না করেন, তাহলে এই লোকগুলি মারা যাবে। শুনলাম বাঁকুড়ার একজন মাননীয় সদস্য বলে গেলেন—আজকে কজন গলায় দড়ি দিয়েছে, আত্মহত্যা করেছে, কিছু লোক না খেয়ে মরেছে। বাঁকুড়ায় রিলিফের কথা বলেছেন, পশ্চিম দিনাজপুরের কথাও বলেছেন একজন এম এল এ,—এটাই আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মোটামুটি চিত্র। এই বাজেটে এ সম্বন্ধে কিছুই পাইনি, আপনি কি কিছু উল্লেখ করেছেন? এই খাত এলে অন্য সময় ওদিককার বন্ধুরা তারস্বরে চীৎকার করতেন। রিয়েলিটি যেটা তা স্বীকার করতে হবে। তারজন্য বাজেটের মধ্য দিয়ে কি ব্যবস্থা করেছেন? চারকোটি টাকার মত ধরেছেন, এ দিয়ে আপনি কি ব্যবস্থা করবেন? আপনাকে বলি আপনার গভর্ণমেন্টকে বলি, এই সমস্ত লোকের দিকে তাকান। আমরা গেলে আমাদের মাঝে মাঝে ঘেরাও করে, মুখে তাদের বলতেই গভর্ণমেন্ট কিছুই করলেন না। এসব বললে আপনারা বলবেন আমরা অত্যন্ত বাজে লোক, রাজনীতি করছি, নানা কড়া কথা আমাদের শোনান, সেসব কথা বলতে চাইনা। আজকে সত্যই লোকের রিলিফ দরকার। যুক্তফ্রন্টের কথা বলা হয়, আমিও জানি ১৩ কোটি কয়েক লক্ষ টাকার মত ১৯৬৯ সালে খরচ হয়েছিল লঙ্গরখানা খুলতে হয়েছিল।

তখন অনেকরকম রিলিফের ব্যবস্থা করা হয়েছিল। আজ গোটা বাংলাদেশ তখনকার মত এক একটা পকেটের সামিল হয়ে উঠেছে। এইরকম পরিস্থিতিতে এই সামান্য কয়টি টাকা নিয়ে আপনি কী করবেন? কিছুই করা যাচ্ছে না। মাথাভাঙ্গা সাবডিভিসনের এস ডি ও'র সঙ্গে দেখা করে বলেছি কী করবেন এই সমস্ত মানুষের জন্য? জুন-জুলাই মাসের মধ্যে মডিফায়েড রেশনিং-এর ব্যবস্থা করতে পারি। এই হচ্ছে চিরকালের ব্যাপার। টেষ্ট রিলিফ শীঘ্র করবো বলছেন, কিন্তু তার কোন ব্যবস্থা নাই। এই টেষ্ট রিলিফ হবে প্রোডাকসান অরিয়েনটেড। সেই সমস্ত ব্যবস্থা করুননা। ঐ ৪ কোটি টাকার মধ্যে আবদ্ধ থাকছেন কেন? অথচ বলছেন অনেক বড় বড় কাজ করছেন ও করবেন। সেই-জন্য বলবো—এটা ঠিক নয়, এটা বাজেট নয়, এটা রিলিফ বাজেট হতে পারেনা। আজকে পশ্চিমবাংলার মানুষের যে অবস্থা, সেই তুলনায় এটা রিলিফ বাজেট হতে পারে না। আমি সেইজন্য তার প্রতিবাদ করছি। টাকা তো স্যাংসান করলেন, যে মানুষ টাকা গ্রহণ করবার অবস্থায় আসতে পারে নাই, তাদের সংখ্যা অগণ্য নয়। তাই আপনার জেলার কথা তুলে ধরছি। আমি বহু জায়গায় গিয়েছি—বহু জায়গায় কথা বলতে পারতাম। একটা ন্যাশানাল বাজেট করুন আজকে। আজকাল একটা থিওরী আবিষ্কৃত হয়েছে—ইনফ্লেশন হতে দেব না। পয়সা দিয়ে লোককে সাহায্য করলে ইনফ্লেসন হবে। এই থিওরী আজকার পরিস্থিতিতে চলতে পারেনা। আজ আর আমাদের ১৭ দফা দাবীর কথা তুলতে চাই না। আজকে কাজ দিতে হবে। আসলে মডিফায়েড স্কীম যা করেছেন, সেখানে বেশী রিলিফ দিলে আপনাদের ইনফ্লেসন ঘটবে এটা বড় কর্তারা কোথা থেকে বলছেন—বলতে পারি না। তার ধূয়ো ধরে এখানে রিলিফ বন্ধ করে দেওয়া হয়েছে। এখানে শতকরা ৭০ ভাগ লোক যারা পভারটি লাইনের নীচে—তাদের রিলিফ দিচ্ছেন ৫ পারসেন্ট এবং সেই টাকাও তাদের কাছে গিয়ে পৌঁছাচ্ছে না। আর আধ পারসেন্ট যে রিলিফ দেবেন, তাদ্বারা সমস্ত কানাখোঁড়া কভার্ড হচ্ছে না। তাদের সকলকেও তা দেওয়া যাচ্ছে না। এক একটা অঞ্চলে ২৫ থেকে ৩০ ইউনিট যাচ্ছে। কাজেই অনেক কানাখোঁড়াও বাদ পড়ে যাচ্ছে। যতটা হবার কথা তাও হবে না। আপনি ডিপার্টমেন্ট চালাচ্ছেন। আপনি পুঙ্খানুপুঙ্খরূপে জিনিষটা জানেন এবং জানবার চেষ্টা করছেন যে এরদ্বারা সমস্ত কানাখোঁড়াকেও দিতে পারছেন না। আর কাজ দেবেন বলেছিলেন—তাদের কী কাজ দেবেন? কৃষির পুনর্গঠন করে গ্রামের পরিশ্রমশীল লোকদের কাজ দেবেন—কাজের সংস্থান করবেন। এরা সব সারা বাংলাদেশে ছড়িয়ে আছে—এখানে একটা ওখানে একটা খাবলা খাবলা করে কী করবেন? গ্রামে ক্রমবর্দ্ধমান দুঃস্থতা সেই বেকারত্ব অবসান করবেন? তাও পারবেন না। এই সমস্ত বলে রিলিফের ব্যবস্থা আপনি করতে পারবেন না। সমস্ত গ্রামবাংলায় হাহাকার আজ ফেটে পড়বে। মানুষ আজ কাজ চাচ্ছে, অথচ কাজ নাই। খাবার চাচ্ছে, খাবার নাই। কচু ফুরিয়ে গেছে, লাউও একটা পরিবারের একদিন চলছে। তারপর এসব ফুরিয়ে গেলে—কী হবে? হোয়াট নেক্সট্? মানুষের কাছে এর উত্তর

নিশ্চয়ই দিতে হবে। তার ব্যবস্থা তো আপনি বাজেটে করছেন না। কী কথা বলবো। এর চেয়ে খারাপ বাজেট আমার জীবনে কোনদিন দেখিনি। কাজেই যেটুকু ক্ষমতা আছে তাই নিয়ে আমি এই বাজেটের প্রতিবাদ জানাচ্ছি। এই বাজেটের ভেতর দিয়ে পশ্চিম-বাংলার গ্রামাঞ্চলের ভোকাল সেনটিমেন্ট কিছুই দেখছি না। গরীব মানুষের জন্য মর্ম-বেদনা আছে তাও দেখছি না।

তাঁরা মনে করছেন যে তাঁরা অনেক কাজ করেছেন। তাই বা ক'জন মাত্র করতে পারেন। ক'জনই বা কিছু মাইলো নিয়ে যেতে পারছেন? কাজেই এই পরিস্থিতিতে আমাদের কাছে বাজেট এসেছে। এই বাজেট প্রবঞ্চনার বাজেট, এ বাজেট রিলিফ বাজেট হতে পারে না। কাজেই এর প্রতিবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-10—7-25 p.m.]

**Shri Santosh Kumar Roy :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, সভার পূর্বে যখন মেনসান হচ্ছিল মাননীয় সদস্যারা পশ্চিমবাংলার দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে যে দুর্গতি হচ্ছে বিশেষ করে ক্ষেতমজুর ও ভূমিহীন কৃষকদের মধ্যে, তার সমন্ধে সদস্যারা উদ্বেগ প্রকাশ করেছেন ও ত্রাণ ব্যবস্থার অপ্রতুলতার কথা বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের জানাতে চাই মার্চ মাসের গোড়ার দিকে আমরা বিভিন্ন জেলাশাসকের কাছে আমরা লিখেছিলাম যে তাঁদের যে এলাকা সেই এলাকায়--আমরা নূতন যে টেস্ট রিলিফের নাম দিয়েছি--রিলিফ ওয়ার্ক প্রোজেক্ট সে কাজের পরিকল্পনা রচনা করবার জন্য, ও কি পরিমান অর্থ দরকার তা জানাবার জন্য। এখনও আমরা বেশীরভাগ জেলার কাছ থেকে তা পাইনি। তবে ইতিমধ্যে আমরা এ্যাডহক এ্যালটমেন্ট আমরা করে দিয়েছিলাম প্রায় আনুমানিক সাড়ে তেইশ লক্ষ টাকা ও তার সঙ্গে প্রায় ১৮ শত মেট্রিক টন গমও দেওয়া হয়েছিলো, এই সমস্ত জিনিষ জেলাগুলিতে দেওয়া হয়েছিলো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন, কারণ ইতিপূর্বে সভায় বলা হয়েছিলো ও আলোচনা হয়েছিলো আমাদের শরিক দল কমিউনিস্ট পার্টি তারা ত্রাণের অব্যবস্থা ও দুর্নীতির কথা তুলে ধরেছেন ও নানাকথা আলোচনা করেছেন। কেন মাননীয় সদস্যারা আলোচনা করেছেন তা আমরা বুঝতে পারলাম না। মাননীয় সদস্যদের নূতন ত্রাণ ব্যবস্থায় যে গুরুদায়িত্ব দেওয়া হয়েছিলো, কারণ আমাদের নির্দেশ ছিলো যে সেই এলাকার এম, এল, এ, বা প্রতিনিধিদের নিয়ে আলোচনা করে সেই আলোচনাক্রমে জি, আর লিস্ট তার এক্সক্লুসান ও ইনক্লুসান লিস্টকে পরীক্ষা করে স্ক্রুটিনি করে টি, আর লিস্ট করা। কিভাবে কাজ আরম্ভ হবে সে সম্বন্ধে আলোচনা করা, এই ব্যাপারে নির্দেশ দেবার জন্য বলা হয়েছিলো। কিন্তু আমরা হতাশ হয়েছি যে মাননীয় সদস্যদের অধিকার দিলেও তাঁরা বোধ হয় ভুলে গিয়েছিলেন তাঁদের অধিকার সম্বন্ধে। তারা এ সম্বন্ধে যোগাযোগ করে কিছু জানবার চেষ্টা করেন নি। কি ব্যবস্থা করা হচ্ছে, তারজন্য কি হচ্ছে, কি পরিকল্পনা করা হচ্ছে ইত্যাদি সম্বন্ধে তারা অবহিত নন। সুতরাং আমাদের নূতন করে ভাবতে হবে, মাননীয় সদস্যদের খালি দায়িত্ব দিয়েই হবে কিনা। নূতন করে কমিটি গঠন করা। আজকে আলোচনা থেকে আমার মনে হচ্ছে যে ঐভাবে মাননীয় সদস্যদের উপর যে বিশ্বাস যে সমস্ত রিলিফ ওয়ার্ক তার সুপারভাইস করা কতটা করতে পারবেন, দেখতে পারবেন, কি করতে পারবেন, কোথায় কতটা কি হবে তার পরামর্শ করতে হবে। আমরা এই অধিকার দিয়েছিলাম ও ভেবে-ছিলাম যে তারা স্থানীয় প্রতিনিধিরা সবকিছু জানবেন, জানবেন কতটা প্রয়োজন এবং সেইভাবেই তারা তৈরী করবেন। কিন্তু তা ব্যর্থ হল। দুর্ভাগ্য, দেখলাম যে তারা জনতার কাছে সংবাদপত্রে বা রেডিওয় তাদের সংবাদ বা বক্তব্য রেখেই তাদের কাজ শেষ করতে ব্যস্ত। তাই যে কাজের দায়িত্ব তাদের উপর দেওয়া হয়েছিল তা না করে তাঁরা কেবল আলোচনা করছেন, খালি বলছেন যে রিলিফে কিছু হল না, কিছু হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ১৮ হাজার মেট্রিক টন গম আছে আমাদের যে জেলাগুলিতে অত্যন্ত অভাব আছে যেমন মালদহ, মুর্শিদাবাদ, বাঁকুড়া এবং ২৪-পরগনা এই সমস্ত জায়গায় তা বিতরণ

করা হচ্ছে ও সাড়ে ২৩ লক্ষ টাকা তাদের মধ্যে রিলিফ ওয়ার্কের মাধ্যমে বিতরণ করা হবে। কিন্তু মাননীয় সদস্যদের কাছে যা শুনলাম তাতে মনে হচ্ছে যে কোন কাজই আরম্ভ হয় নি।

আজকে মাননীয় সদস্যদের কাছ থেকে যা শুনলাম তাতে মনে হচ্ছে কোন জায়গায় কোন কাজ আরম্ভ হয় নি। আমি আশা করেছিলাম যে তাঁরা এইসব কাজ দায়িত্ব নিয়ে করবেন। কিন্তু বাস্তবে দেখছি সে দায়িত্ব তাঁরা পালন করছেন না। তাই মাননীয় সদস্য কামাক্ষানন্দন দাস মহাপাত্র যা বললেন অন্যকিছু করা যায় কি না--নিশ্চয় সে সম্বন্ধে ভেবে দেখতে হবে। মাননীয় সদস্য অজিত বসু মহাশয় বললেন আতঙ্কিত হয়ে যে নামটা এই খাতের কেন পালটানো হোল। এ প্রবঞ্চনা কেন করা হোল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফেমিন রিলিফ এই খাতের নাম—এটা আমি বদলে দিয়েছি। এইরকম একটা নাম না দিয়ে ঐ নামটা দিয়েছি। এতে এমন কিছু হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও এবং মাননীয় সদস্যরা জানেন যে এটা একটা টোকেন বাজেট। এর থেকে অনেক বেশী টাকা ব্যয় করতে হয়। সরকারকে অন্য কাজের টাকা নিয়ে এসে ত্রাণের কাজ করতে হয়, অন্য বছরও হয়েছে, হয়তো এ বছরেও করতে হবে। মাননীয় সদস্যরা নিশ্চয় বোঝেন যে টাকা অপচয় করতে পারি না। তাই এই টাকা যাতে উৎপাদনভিত্তিক খরচ করা যায় সেই কর্ম পরিকল্পনা তৈরী করে টাকা মঞ্জুরীর জন্য আনুন নিশ্চয় সেই কাজের জন্য যত অর্থ বরাদ্দ দরকার তাই আমরা দেবো। বর্তমান মন্ত্রীসভা পশ্চিমবাংলার মানুষের যে দুর্গতি তারজন্য যথেষ্ট সচেতন সেকথা আমি বার বার বলেছি। আমি মাননীয় সদস্যদের বলতে পারি প্রয়োজনীয় অর্থের অভাব হবে না। অন্য কাজ ব্যহত করেও এই কাজ নিশ্চয় করা হবে। আর আমার বিশেষ কিছু বলবার নেই। এ সম্বন্ধে মাননীয় সদস্যরাও অবশ্য বিশেষ কিছু প্রশ্ন রাখেননি। কেননা দেশের শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে রয়েছেন, তাতে মাননীয় সদস্যদের উদ্বেগের কারণ আছে। আজকে দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য যে সমস্যার উদ্ভব হয়েছে সে সম্বন্ধে সরকার নিশ্চয় সচেতন এবং মাননীয় সদস্যরা যদি দায়িত্ব নিয়ে আমাদের সহযোগিতা করেন তাহলে এই কাজ আমরা নিশ্চয় করতে পারবো এই আশ্বাস আমি মাননীয় সদস্যদের দিতে পারি। আমি আশা করবো সমস্ত কাট মোসন প্রত্যাহার করে নেবেন। মানুষের দুর্গতির সম্মুখে আমরা দলমত নির্বিশেষে এগিয়ে যাবো এই আশা আমি রাখতে পারি। আমাদের বিরোধী সদস্য যাঁরা রয়েছেন এমন কি শীশ মহম্মদ ও তিমিরবাবুকেও দায়িত্ব দিয়েছি তাঁর এলাকার ব্যাপারে নিশ্চয় তাঁরা তা পালন করবেন মনে করি। এটা একটা জাতীয় সমস্যা, কোন দলীয় সমস্যা, শুধু কংগ্রেস দলের সমস্যা নয়, শুধু সরকারী দলের সমস্যা নয়। আমি আশা করি সমস্ত কাট মোসনগুলি ওঁরা প্রত্যাহার করে নিয়ে যে টোকেন বাজেটটি এনেছি সেটা সুষ্ঠুভাবে পাশ করিয়ে দেবেন। যদি দরকার হয় সরকার আরও টাকা দেবেন।

The motion of Shri Ajit Kumar Ganguly that the amount of the demand be reduced by Rs. 100 was then put and a division taken with the following result: —

NOES—41

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Mrityunjoy.
Bera, Shri Sudhir Chandra.
Bhattacharya, Shri Keshab Chandra.
Biswas, Shri Ananda Mohan.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.

Das, Shri Sudhir Chandra.
Deshmukh, Shri Netai.
Dutt, Shri Ramendra Nath.
Ghosh, Shri Lalit Kumar.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Hemram, Shri Kamala Kanta
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mukherjee, Shri Ananda Gopal.
Nag, Dr. Gopal Das.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar
Sarkar, Shri Jogesh Chandra.
Sinha, Shri Debendra Nath.
Topno, Shri Antoni.

AYES—2

Besterwitch, Shri A H.
Shish Mohammad, Shri.

The Ayes being 2 and the Noes. 41 the motion was lost.

The motion of Shri Santosh Kumar Roy that a sum of Rs. 5,73,00,000 be granted for expenditure under Demand No. 47, Major Head: "289-Relief on account of Natural Calamities" was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-25 p.m. till Tuesday, the 19th March, 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Tuesday, the 19th March, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 13 Ministers, 7 Ministers of State, 3 Deputy Ministers and 139 Members.

[1—1-10 p.m.]

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker** : Honourable Members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance may kindly do so.

(There was none to take oath)

## UNSTARRED QUESTIONS
**(to which written answers were laid on the table)**

**হুগলী জেলায় তাঁত-শিল্পী**

১১১। (অনুমোদিত প্রশ্ন নং ৯১০।) **শ্রীবলাইলাল শেঠঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে হুগলি জেলায় তাঁত-শিল্পীর সংখ্যা কত; এবং

(খ) উক্ত তাঁত-শিল্পীদের মধ্যে কতজনকে ১৯৭৪ সালের ফেব্রুয়ারী পর্যন্ত সুতা সরবরাহের জন্য কার্ড দেওয়া হইয়াছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বর্তমানে হুগলি জেলায় তাঁত-শিল্পীর সংখ্যা ৫১,৫৬২।

(খ) ১৯৭৪ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত মালিকানার ভিত্তিতে হুগলি জেলায় ৯,৬৮১ জন তাঁত-শিল্পীকে সুতা সরবরাহের জন্য কার্ড দেওয়া হইয়াছে।

**Artificial plantation of teak at Bamanpokhri Hill**

**112.** (Admitted question No. 385.) **Shri Md. Safiullah** : Will the Minister-in charge of the Forests Department be pleased to state—

(a) when the artificial plantation of teak at Bamanpokhri Hill was started;

(b) the area (in acre) of land at Bamanpokhri Hill brought under teak plantation; and

(c) the average annual revenue income from this forest during the financial years 1972-73 and 1973-74 (up to January)?

**The Minister for Forests :** (a) Artificial stocking (i.e. plantation) of teak at Bamanpokhri Hill was started in the year 1866 and stopped in 1888. It was re-started in the year 1941.

(b) An area of 1,372 acres of land at Bamanpokhri Hill has been converted into teak plantation.

| | Rs. |
|---|---|
| (c) 1972-73 : | 2,82,408.35 |
| 1973-74 : | 3,06,180.00 (up to January). |

### হিলি ও বালুরঘাট ব্লকে বন্যাবিধ্বস্ত গৃহ

**১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৩।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ১৯৭৩ সালের বন্যায় পশ্চিম দিনাজপুর জেলার হিলি ও বালুরঘাট ব্লকে কতগুলি গৃহ বিধ্বস্ত হইয়াছিল; এবং

(খ) ঐ বন্যাবিধ্বস্ত গৃহগুলি পুনর্নির্মাণের জন্য কোন ঋণ দেওয়া হইয়াছে কিনা এবং হইলে, ৩১এ জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত কত টাকা দেওয়া হইয়াছে?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়** ; (ক) হিলি ব্লকে ৪০০ এবং বালুরঘাট ব্লকে ৩,৪৯০।

(খ) কোনও ঋণ দেওয়া হয় নাই।

### রাণাঘাটে স্পিনিং মিল

**১১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৯২।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) নদিয়া এবং রাণাঘাট এলাকার হাজার হাজার বিদ্যুৎ-চালিত তাঁত, হস্তচালিত তাঁত এবং রাণাঘাটের কয়েকটি প্রসেসিং মিলের চাহিদা অনুযায়ী সুতা সরবরাহের জন্য রাণাঘাটে একটি স্পিনিং মিল প্রতিষ্ঠা করিবার কোন পরিকল্পনা আছে কি;

(খ) থাকিলে, কিভাবে এবং কবে নাগাত উহা প্রতিষ্ঠা করা হইবে; এবং

(গ) প্রাইভেট কোম্পানীকে ঐরূপ মিল স্থাপনে মোট অর্থের কত অংশ সরকার সাহায্য হিসাবে দিয়া থাকেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়**ঃ (ক) রাণাঘাটে স্পিনিং মিল স্থাপনের কোন পরিকল্পনা আপাততঃ কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরে নাই।

(খ) এবং (গ) এ প্রশ্ন উঠে না।

### পশ্চিমবঙ্গে তেলকল

**১১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৮৭।) **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য ও শ্রীঅশ্বিনী রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে তেলকলের কোন সংখ্যা তথ্য আছে কি;

(খ) থাকিলে, গত ১৯৭১-৭২, ১৯৭২-৭৩ এবং ১৯৭৩ সালের ডিসেম্বর পর্যন্ত---

(১) মোট কলের সংখ্যা, ও

(২) তেল উৎপাদনের মোট পরিমাণ (মেট্রিক টনে); এবং

(গ) উক্ত বৎসরগুলিতে জেলাওয়ারী মোট কত সংখ্যক কলের মধ্যে কয়টি চালু আছে এবং উহাতে নিযুক্ত শ্রমিক ও কর্মচারীর সংখ্যা কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) যেহেতু খাদ্য ও সরবরাহ বিভাগ দ্বারা পশ্চিমবঙ্গের তেলকলগুলি নিয়ন্ত্রিত নয়, সেইজন্য এই সম্বন্ধে কোন সঠিক তথ্য এই বিভাগে রাখা হয় না। তবে যেসব তথ্য পাওয়া গিয়াছে তাহার আনুমানিক হিসাব হইল নিম্নরূপঃ

| সময় সন | | | | | কলের সংখ্যা | তৈল উৎপাদন (টনে) |
|---|---|---|---|---|---|---|
| ১৯৭১-৭২ | — | — | — | — | ৩৬৫ | ৮৫,০০০ |
| ১৯৭২-৭৩ | — | — | — | — | ৩৭০ | ৮৮,০০০ |
| ১৯৭৩ (এপ্রিল হইতে ডিসেম্বর) | | | — | — | ৩৭৮ | ৬০,০০০ |

(গ) এ সম্বন্ধে কোন তথ্য এই বিভাগে নাই।

### নিম্ন ও মধ্য আয়ের ব্যক্তিদের জন্য ফ্ল্যাট নির্মাণ

**১১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৫।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তীঃ** গৃহনির্মাণ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার মধ্য আয়ের ও নিম্ন আয়ের ব্যক্তিদের জন্য ফ্ল্যাট নির্মাণের পরিকল্পনা ত্যাগ করিবার সিদ্ধান্ত লইয়াছেন; এবং

(খ) (১) সত্য হইলে, এরূপ সিদ্ধান্ত লওয়ার কারণ কি, এবং (২) সত্য না হইলে, ১৯৭৪-৭৫ সালে কতগুলি এইরূপ ফ্ল্যাট নির্মাণের পরিকল্পনা আছে?

**গৃহনির্মাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) (১) প্রশ্ন উঠে না।

(২) ১৯৭৪-৭৫ সালে এই ধরনের ১,৮২০টি ফ্ল্যাট নির্মাণের পরিকল্পনা রহিয়াছে।

### পশ্চিমবঙ্গে মঞ্জুরীকৃত প্রাথমিক বিদ্যালয়

**১১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৯৩।) **ডাঃ একরামুল হক বিশ্বাসঃ** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ সালে (জানুয়ারী) পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কয়টি প্রাথমিক বিদ্যালয়, কোন্ কোন্ জেলায় মঞ্জুরী দেওয়া হইয়াছে; এবং

(খ) উক্ত মঞ্জুরীকৃত প্রাথমিক বিদ্যালয়ে কতজন শিক্ষক নিযুক্ত হইয়াছে?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭৩-৭৪ সালে (জানুয়ারী পর্যন্ত) বিভিন্ন জেলায় নিম্নলিখিতভাবে প্রাথমিক বিদ্যালয়ে মঞ্জুরী দেওয়া হইয়াছেঃ

| জেলার নাম | মঞ্জুরীকৃত বিদ্যালয়ের সংখ্যা |
|---|---|
| (১) বাঁকুড়া — — — — | ৭৪ |
| (২) বীরভূম — — — — | ১২ |
| (৩) বর্ধমান — — — — | ২২১ |
| (৪) কলিকাতা — — — — | ৬১ |
| (৫) কুচবিহার — — — — | ১৫৮ |
| (৬) দার্জিলিং — — — — | ৮০ |
| (৭) হুগলি — — — — — | ৫৮ |
| (৮) হাওড়া — — — — | ৯০ |
| (৯) জলপাইগুড়ি — — — — | ৪৮ |
| (১০) মালদহ — — — — | ৬ |
| (১১) মেদিনীপুর — — — — | ৭৬ |
| (১২) মুর্শিদাবাদ — — — — | ১৬৭ |
| (১৩) পুরুলিয়া — — — — | ৭৩ |
| (১৪) নদিয়া — — — — — | ২০১ |
| (১৫) ২৪-পরগণা — — — — | ২২২ |
| (১৬) পশ্চিম দিনাজপুর — — — — | ৭৬ |
| | ১,৬২৩ |

**(খ)** উপরি-উক্ত সময়ে মোট ৮,০৭৪ জন শিক্ষক নিযুক্ত হইয়াছে।

## Motion Under Rule 185

**Shri Ajoy Mukhopadhyaya** : মাননীয় মন্ত্রী মহাশয়, আমি এই মোশন্ আনছি।

That this House views with grave concern the situation arising out of the continuous cease work by a section of the serving Doctors and Engineers for the last 28 days, resulting in tremendous distress to the people in different ways and paralysing development work almost completely, in spite of the announcements by the Government and in spite of the Chief Minister's not having shut the door of further discussion and while greatly appreciating the stand of those serving Doctors and Engineers who have refused to respond to the cease work call and are continuing to serve the people, this House urges upon the striking Doctors and Engineers to respond to the Chief Minister's appeal and to call off their cease work forthwith.

মাননীয় স্পীকার মহাশয়, আজ ২৮ দিন ধরে এই ধর্মঘট চলছে। সমাজের অতি উচ্চ স্তরের কর্মী এঁরা। এঁরা উচ্চ শিক্ষিত, সমাজের উচ্চ স্থানে প্রতিষ্ঠিত। কাজেই এঁদের সম্বন্ধে আমাদের খুব ধীরস্থিরভাবে বিবেচনা করে দেখতে হবে। এঁরা অনেকগুলি দাবী নিয়ে সরকারের কাছে এসেছিলেন এবং সেই দাবীর উপর দাঁড়িয়ে এঁরা ধর্মঘট করছেন। এ সম্বন্ধে মুখ্যমন্ত্রীর সঙ্গে, অন্যান্য মন্ত্রীদের সঙ্গে, সরকারের সঙ্গে এঁদের বহুবার আলাপআলোচনা হয়েছে এবং তারই উপর নির্ভর করে কতটা কি করা যায় ক্যাবিনেটে বসে মন্ত্রীমণ্ডলী আলোচনা করে সেটা মুখ্যমন্ত্রীর মারফত এই হাউসে ঘোষণা করেছেন। কিন্তু দুঃখের বিষয় আজ ২৮ দিন হল এখনও ধর্মঘট মেটেনি। এঁদের দু-রকম দাবীর মধ্যে একটা হল পদের দাবী আর একটা হল বেতনের দাবী। পদের দাবী হল, আমাদের এই স্বাস্থ্য বিভাগে, টেকনিক্যাল বিভাগে সর্বোচ্চ স্থান—সেক্রেটারীর পদ দিতে হবে এবং আরো আরো পদ দিতে হবে। এ বিষয়ে আপনারা দেখবেন যে সরকার স্বীকার করে নিয়েছেন কিন্তু একটা জিনিষ তাঁরা যেটা বলছেন, আমাদের জন্য রিজার্ভ রাখতে হবে সেটা সরকার পারেন না—পশ্চিমবঙ্গ সরকার পারেন না। কেন না এটা সর্বভারতীয় ব্যাপার। এক স্টেট একরকম করবেন আর এক স্টেট আর এক-রকম করবেন তা হয় না। এঁরা যদি সারা ভারতময় বা বিভিন্ন স্টেটে করে কেন্দ্রীয় সরকারের মারফত এটা করে নিতে পারেন তাহলে পারবেন। কিন্তু একটা কথা ওঁরা যে রিজার্ভেশন চাইছেন, যার বিরুদ্ধে চাইছেন যে এইসব পদগুলো সাধারণ আই, এ, এস,/আই, সি, এস, দ্বারা পূর্ণ করা হয়, কিন্তু কোনদিন স্বাধীনতার ২৭ বছরের মধ্যে তো নয়ই তার আগেও বোধ হয় নয় যে এই পদগুলো আই, এ, এস,/আই, সি, এসদের রিজার্ভ ছিল। রিজার্ভেশন কোনদিন ছিল না। তবে ওখানে ওঁরা থাকতেন, রিজার্ভেশনের কোন প্রস্তাব কোন কিছু নেই। কাজেই এখানে ওঁরা একলা বাংলা সরকার এই পদকে কি করে রিজার্ভেশন করবেন, যেখানে আই, সি, এস,/আই, এ, এস, পদগুলো সেন্ট্রাল গভর্ণমেন্টের দ্বারা নিযুক্ত পদ, তাঁরাই নিয়োগ করেন। তা নাহলে যদিও রিজার্ভ ছিল না, যদিও ওখানে এরাই বেশী থাকতেন কিন্তু বহুদিন আগে—স্বাধীনতার কিছুদিন পরে ডাঃ বিধান চন্দ্র রায়, তিনি শিক্ষা বিভাগের সেকরেটারী করেছিলেন একজনকে, যিনি শিক্ষক ছিলেন, তিনি স্বাস্থ্য বিভাগের একজনকে সেকরেটারী করেছিলেন, যিনি ডাক্তার, এঁরা আই, সি, এস,/আই, এ, এস, নয়। কাজেই এঁদের নজর আছে এবং আজকে মুখ্যমন্ত্রী এবং মন্ত্রীরা বলছেন যে আমরা করবো। কিন্তু এই দাবী মেনে নিতে বাংলাদেশ সরকার পারবে না, যে এটা কমপালসারী করতে হবে, এইটুকুই তফাত হচ্ছে। বাকী বেতনের বিষয়, বেতন এঁরা বাড়াবেন, সেকরেটারী যা বেতন পান, কমিশনার যা বেতন পান বা ডেপুটি সেকরেটারী বা অন্যান্যরা যেরকমভাবে যে পদে আছেন, সেই বেতন এদের জন্য দেবেন, এঁরা না বলছেন না। আর মানুষ যদি সাধারণভাবে, সাধারণ স্তরে —সর্বস্তরে বেতন বাড়াতে চায়, কিছু কিছু বেতনের স্কেল সম্বন্ধে এঁরা বলেছেন, কিছু কিছু স্পেশাল প্রমোশনের কথা বলেছেন। সেইগুলোতে যদি সন্তুষ্টি না হয় তাহলে সেইগুলো নিয়ে আলোচনা হতে পারে, মুখ্যমন্ত্রী এই কথা বারেবারে বলেছেন, এইসব খুঁটিনাটি বিষয় যদি থাকে তাহলে আমাদের আপত্তি নেই, আমাদের সঙ্গে আলোচনা করুন,

আমরা সেইগুলো সমাধান করতে চেষ্টা করবো। কাজেই আমি বুঝতে পারি না, এই ২৮ দিন ধরে এই ধর্মঘট কেন? আসলে আমাদের দেখতে হবে, এটা দুইপক্ষের লড়াই নয়, সরকার আর এইসব ডাক্তার এবং টেকনোক্রাটদের লড়াই নয়। আসলে জিনিষটা হচ্ছে জনগণ। সরকার জনগণের দ্বারা প্রতিষ্ঠিত এবং এঁরা সরকারের চাকরি করেন, মানে জনগণের চাকরি করেন। এই মন্ত্রিমহাশয়দের চাকরি করেন না। জনগণের চাকরি করেন। সেই জনগণকে এইরকমভাবে দুঃখ কষ্টের মধ্যে ফেলে রেখে, কেউ বিনা চিকিৎসায় মারা যাচ্ছে, কোন প্রসূতি হয়তো সময় মত সাহায্য না পাবার জন্য মারা গেল কিংবা টেকনোক্রাটদের বেলায় বড় বড় গঠনমূলক উন্নয়ন কাজ ধরা হয়েছে, এঁরা চেষ্টা করে দিল্লী থেকে টাকা এনেছেন, যে টাকা আগে আসতো না, এখন আসছে, সেইগুলো এইসব কাজের জন্য খরচ হবে, দেশের নানারকম উন্নতি হবে, আমাদের দেশ সব থেকে পিছিয়ে আছে, আমাদের চাষের অবস্থা খারাপ, সেইজন্য এরা সেচের জন্য টাকা এনেছেন, কৃষির জন্য টাকা এনেছেন, এই মেডিকেলের জন্য টাকা এনেছেন, সর্বদিকেই এঁরা যখন টাকা আনছেন, যাতে এই পঞ্চবার্ষিকী পরিকল্পনা অন্যান্য পঞ্চবার্ষিকী পরিকল্পনার তুলনায় বেশী কাজ করা যায়। সেই কাজকে কে করবে? টেকনোক্রাট করবে প্রথমে, তারপর ডাক্তাররা আসবেন, যেভাবে সুযোগ পাবেন। টেকনোক্রাটরা যদি হাত গুটিয়ে বসে থাকে— ঐ যে বর্ধমানে পোল হতে হতে বন্ধ হয়ে গেল, আরও নানা জায়গায় কাজ বন্ধ হয়ে গেছে, ছোট ছোট খাল নালার কাজ বন্ধ হয়ে গেছে, এইভাবে যদি বন্ধ হয়ে যায়, সিজন চলে যায় তাহলে কার ক্ষতি হবে? গভর্ণমেন্টের কি ক্ষতি হবে? মন্ত্রীদের কি ক্ষতি হবে? তাদের এক পয়সাও কি মাহিনা কাটা যাবে? যাবে জনগণের। তারা যদি মনে করেন যে আমরা লড়াই করছি দুই পক্ষে—এই কুরুক্ষেত্রের যুদ্ধ হচ্ছে, আর কেউ নেই এখানে, এটা মস্ত ভুল। আসলে যারা মালিক, যারা ভোট দিয়ে এখানে মন্ত্রিসভা গঠন করেছেন, যাদের পয়সায় উনারা চাকরি করছেন, তাদের স্বার্থ যদি না দেখা হয়, তাদের যদি এই-রকম ভাবে বিপদে ফেলা হয়, আমি তাদের শুভবুদ্ধির কাছে এ্যাপিল করবো, যাঁরা শীর্ষ স্থানীয়, এমনকি বিদেশে শিক্ষণপ্রাপ্ত লোক এবং উচ্চ পদে অধিষ্ঠিত সেই সমস্ত লোকদের, আপনারা যদি এই বিচার না করেন, জনগণের দিকে যদি না তাকান, মনে করেন আমরা প্রতিপক্ষ এবং সরকারের সঙ্গে লড়াই করছেন, এটা ঠিক হবে কি না, তাঁরাই বিচার করে দেখুন। আমার এই এ্যাপিল এবং মুখ্যমন্ত্রী বারেবারে বলেছেন যে আমাদের কাছে দুয়ার সবসময় খোলা আছে, বেতন সম্বন্ধে বলুন, যেকোন সম্বন্ধে বলুন, কিন্তু কমপালসারিটা আমরা করতে পারবো না একলা, এই নিয়ে ভারত সরকার বিবেচনা করবেন।

[1-10—1-20 p.m.]

কম্পালশানটা আমরা করতে পারবোনা, সেটা নিয়ে ভারতসরকার বিবেচনা করবেন। হয়ত কতকগুলি সরকার মিলে একসঙ্গে বসে তাদের মুখ্যমন্ত্রীরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসে একটা ফয়সালা করবেন। তা যদি করতে হয় তাহলে ডাক্তার এবং টেকনোক্রাটদের বলবো যে আপনারা সব ষ্টেটে সব গভর্ণমেন্টের সঙ্গে আলাপ-আলোচনা করুন। সব জায়গায় ষ্ট্রাইক করে—এ কথা বলিনা তবে আলাপ-আলোচনা করা হবে এবং করে যদি এটাকে করাতে পারেন তাহলে হবে একলা পশ্চিমবঙ্গ সরকার পারবে না, এটাই আমার বড় কথা। আর লম্বা বক্তৃতার কিছু নেই কেননা, যা চাচ্ছেন তারা তার একটা ছাড়া সবই রাজী হয়েছেন। বেতন সম্পর্কে পুনরায় মুখ্যমন্ত্রীর সঙ্গে তারা আলোচনায় বসতে রাজী হয়েছেন, প্রোমোশান সম্পর্কে তারা কথা বলতে রাজী হয়েছেন। এখন সরকার পক্ষের অনমনীয় ভাবও তো দেখছি না অথচ কোনরকম মিলছে না। কেউ যদি মধ্যস্থতা করে মিলাতে পারেন তাহলে ভাল। এমন কি মধ্যস্থতারও দরকার নেই তারা সরাসরি এসে করতে পারেন, তাদের মধ্যে বিশিষ্ট ব্যক্তিও আছেন, তারা একসঙ্গে সরাসরি এসে সরকারের সঙ্গে আলাপ-আলোচনা করুন এই বিষয়ে এবং করে একটা মিমাংসা করে নিন। জনগণকে আর কষ্ট দেবেন না, জনগণের উন্নয়নমূলক কাজ ব্যাহত করবেন না এবং এই কাজ যাতে সুষ্ঠুভাবে চলতে পারে তাতে বিঘ্ন সৃষ্টি করবেন না। ডাক্তার

এবং ইঞ্জিনিয়ার বন্ধুদের কাছে আমার বিনীত নিবেদন এবং এই এ্যাপিল আমি তাদের কাছে করছি।

**Shri Biswanath Mukherjee** : Sir, I beg to move that the words beginning with "situation arising out" and ending with "cease work forthwith", the following be substituted, namely :—

> "deadlock arising out of the dispute between the Government and the Doctors and Engineers for the last 28 days resulting in tremendous distress to the people and paralysing development work almost completely and urges upon the Government to take further initiative for amicable settlement of the dispute and also appeals to the Doctors and Engineers to respond accordingly".

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কেন এই সংশোধনী এনেছি। আমি অবশ্য অনুরোধ করবো প্রস্তাব উত্থাপক আমাদের শ্রদ্ধেয় সদস্য শ্রীঅজয় কুমার মুখার্জীকে এবং চীফ মিনিষ্টারকে যে আমার এই সংশোধনী আপনারা গ্রহণ করেছেন। কেন? কারণ আপনারা স্বীকার করেছেন যে একটা গুরুতর পরিস্থিতি হয়েছে, আপনারা স্বীকার করছেন যে জনসাধারণের খুব কষ্ট হচ্ছে, আপনারা স্বীকার করেছেন যে উন্নয়নমূলক কাজ প্রায় বন্ধ হয়ে এসেছে---, এই যদি গুরুতর পরিস্থিতি হয় ২৮ দিন ধরে যেটা চলছে তাহলে আমাদের আইনসভার কি ভূমিকা হওয়া উচিত? সরকারও তো আছে আর ডাক্তার, ইঞ্জিনিয়ারদের কনফেডারেশানও আছে, তাদের সংগঠনও আছে আর সরকারও আছে তবু ২৮ দিন ধরে চলছে কোন মিমাংসা নেই তাহলে আইনসভায় প্রস্তাব আনবার উদ্দেশ্য কি? আইনসভার একটা ভূমিকা হওয়া উচিত---তোমরা কনফেডারেশানরা খুব ভাল করছ, তোমরা গভর্ণমেন্ট খুব ভাল করছ, যা করছ বেশ করছ, চালিয়ে যাও, তোমরা উইথড্র কর, তোমরা মেনে নাও---এটা আইনসভার ভূমিকা হওয়া উচিত নয়। আইনসভার ভূমিকা হওয়া উচিত যাতে মিমাংসা হয়, ন্যায্য এবং এমিক্যাবলি যাতে একটা মিমাংসা হয় সেই ভূমিকা আইনসভার হওয়া উচিত। কিন্তু আপনারা প্রস্তাব এনেছেন তার উদ্দেশ্য কি আমি বুঝাতে পারলাম না। এই প্রস্তাবের উদ্দেশ্য যদি হয়, আমরা এই ডাক্তার, ইঞ্জিনিয়ারদের বলছি যে ভাই তোমরা তুলে নাও সেইরকমভাবে মিমাংসা হলে তে ২৮ দিন আগেই হতে পারতো। তাহলে কি তুলে নিলেই মিমাংসা হয়ে যায় আইনসভা আজ এই গুরুদায়িত্ব পালন করছে? আইনসভা আজকে এই ডেড্‌লকের মুখে দাঁড়িয়ে, এইরকম একটা সিরিয়াস সিচুয়েশানের মধ্যে দাঁড়িয়ে আইনসভা কি বলছে, না, তোমরা তুলে নাও।

আইনসভার আজকে কর্তব্য দায়িত্বশীলভাবে এই ঘটনার একটা মীমাংসা করে দেওয়া অন্ততঃ করে দেওয়ার চেষ্টা করা। এখন যে তিনটি পয়েন্ট প্রস্তাবের উত্থাপক বললেন এবং এর আগে মুখ্যমন্ত্রীর বক্তব্যেও যেটা শুনেছি, সেটা হচ্ছে যে সমস্ত ফাংশানাল ডিপার্টমেন্ট, তার পরিচালনার যে ভার, পলিসি করার ব্যাপারে গভর্ণমেন্টকে এডভাইস দিয়ে সাহায্য করে ডিপার্টমেন্ট পরিচালনা করার সেই ভার এবং সেখানে সে বিষয়ে অভিজ্ঞ লোকেরা, যারা ফাংশান করে, তাদের ভিতর থেকে করা হবে, সেখানে সেক্রেটারী হোক, ডেপুটি সেক্রেটারী হোক, এ্যাসিসটেন্ট সেক্রেটারী হোক। এখন সে সম্পর্কে মাননীয় শ্রীমুখোপাধ্যায় কি বলছেন? যা চিফ মিনিষ্টার বলছেন, উনিও তাই বলছেন, যে আমরা কি করব এটা সারা ভারতের ব্যাপার, আমরা আইনসভায় একটা প্রস্তাব আনছি। গভর্ণমেন্ট প্রস্তাব নিচ্ছে এই আইনসভায়, প্রস্তাব যাই হোক কথাটা কি হলো, কথা হলো, সারা ভারতের ব্যাপার আমরা কি করব। প্রথমতঃ এটা ঠিক নয়, প্রত্যেক রাজ্য সরকারের ক্ষমতা আছে এবং সংবিধানে এই ক্ষমতা দেওয়া আছে। আমরা নীতিগতভাবে বলছি যে কোন বার নেই, কিন্তু বাধাও নেই। তা যদি বলতে পারি এবং তা বলবার যদি আপনার ক্ষমতা থাকে সারা ভারতের সঙ্গে কন্সাল্ট না করেই---তা যদি ক্ষমতা থাকে কমিশনার করে দেবার, এক্স-অফিসিও সেকেটারী করে দেবার, এ্যাডিশনাল সেকেটারী

**করে দেবার** তাহলে নিশ্চয়ই সংবিধানে আপনাকে ক্ষমতা দেওয়া আছে এবং সেই অনুযায়ী আপনি সেক্রেটারী করতে পারেন, ডেপুটি সেক্রেটারী করতে পারেন, এ্যাসিসটেন্ট সেক্রেটারী করতে পারেন। ক্ষমতা আছে, কিন্তু ক্ষমতাটা আমরা প্রয়োগ করতে পারিনা সারা ভারতের অন্যান্য রাজ্যের সঙ্গে কন্সাল্ট করে যা হবে তাই করব। এই বলে আপনারা বলছেন যে তোমরা সবাই রাজ্যে রাজ্যে বল এবং তারা করে দিক। তাহলে আমি সেখানে চিফ মিনিস্টারকে এবং প্রস্তাব উৎথাপককে বলি যে এই ব্যবস্থাটা আপনাদের মতে যদি মেনে নিতে হয়, তখন সব রাজ্য তারা বলবে এবং আপনাদের এখন বলছে তারা, তাহলে আপনাদের সুপারিশটা কি হবে? এখন আপনারা বলুন যে সারা ভারতের ভিত্তিতে আমরা করব, কিন্তু আমরা পশ্চিমবঙ্গ সরকার সুপারিশ করছি যে এটা করা হোক। কিন্তু আপনারা কথার আড়ালে দায়িত্ব এড়িয়ে যাচ্ছেন কেন, আপনারা কি সুপারিশ করছেন? আমি বলি কি যে এটা অল ইণ্ডিয়ার সমস্ত রাজ্যের সঙ্গে এক সঙ্গে করব, কিন্তু

As far as we are concerned, as far as the West Bengal Government and the West Bengal Assembly are concerned.

আমরা রেকমেণ্ড করছি যে, এটা করা উচিত, এটা করা হোক। তবে সারা ভারতে যখন হবে তখন আমরা করব। এই বিষয়ে আমি একটা জিনিষ এখানে পড়ে দিচ্ছি, ১৯৬৭ সালে রুরকিতে কনভোকেশনে বক্তৃতা দিতে গিয়ে শ্রীমতী ইন্দিরাগান্ধী বললেন, 'দেশের বড় বড় ডাক্তার ও ইঞ্জিনীয়ার, যাঁরা তাঁদের নিজ নিজ বৃত্তিতে নেতৃস্থানীয় বলে গণ্য, যাঁদের জন্যই অসংখ্য বাঁচে এবং যাঁরা দেশকে স্থায়ী সম্পদ উপহার দেন তাঁরা ভুলেও কখনও মন্ত্রীদের সেক্রেটারীদের সমতুল্য বেতন ও সম্মান পাবার আশা করতে পারেন না। এবং তাজ্জব ব্যাপার, অথচ আমাদের দেশের সবচেয়ে মেধাবী তরুণ তরুণীই চিকিৎসা বিজ্ঞান অথবা ইঞ্জিনিয়ারিং বিদ্যাকে তাঁদের বিষয় হিসাবে বেছে নেন। এবং এরা যদি সরকারী কাজে ঢোকেন তাহলে সাধারণ প্রশাসকদের হাতের মুঠোয় গিয়ে তারা পড়বেনই। এমন অবস্থার পরিবর্তন হওয়া উচিত এবং আমি এই পরিবর্তন আনার চেষ্টা করছি।'

[1-20—1-30 p.m.]

কে বলেছেন? বলেছেন ভারতের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী। কবে বলেছেন? ১৯৬৭ সালে রুরকীতে কনভোকেসান এ্যাড্রেস দিতে গিয়ে তিনি একথা বলেছেন। ভারতবর্ষের প্রশাসনিক নেতা ও রাজনৈতিক নেতা একথা বলেছেন,---ডাক্তার, ইঞ্জিনীয়ার তাঁরা মেধাবী তাদের সর্বোচ্চ পদে দিতে হবে। সেক্রেটারীর হাতের মুঠোর মধ্যে তাদের থাকতে হবে, তারা কোনদিন সম্মান পাবে না এই অবস্থা আমরা বদলাবার চেষ্টা করব এবং এই অবস্থা মানা ঠিক নয়। আমাদের হাউস এটা পাশ করে দিন যে এটা আমাদেরও মত। অর্থাৎ ১৯৬৭ সালে যে মত ইন্দিরা গান্ধী প্রকাশ করেছিলেন সেটা আমাদের মত এবং তারপর অল ইনডিয়া-তে কি করা যাবে সেটা দেখা যাবে। তারপর একটু পড়ে দিই--—"দেশের গুরুত্বপূর্ণ নির্মাণ কাজকে যাতে সফল করা যায় সেই উদ্দেশ্যে কংগ্রেস দেশের বিজ্ঞানী ও প্রযুক্তিবিদদের আহ্বান জানাচ্ছে যাতে তাঁরা তাঁদের সমস্ত প্রচেষ্টা এর পেছনে প্রয়োগ করেন। এর সঙ্গে কংগ্রেস এঁদের আশ্বাস দিচ্ছে এঁদের দায়িত্বপূর্ণ ও গুরুত্বপূর্ণ পদে অধিষ্ঠিত করার চেষ্টা কংগ্রেস করবে এবং সেই সঙ্গে গর্ভমেণ্টের সিদ্ধান্ত গ্রহণ এবং সেই সিদ্ধান্তকে কার্য্যকর করার ব্যাপারে যাতে এইসব বিজ্ঞানী ও প্রযুক্তিবিদদের টেনে আনা যায় তারজন্য সর্বপ্রকার উদ্যোগ কংগ্রেস গ্রহণ করবে। "১৯৭৩ সালে সারা ভারত কংগ্রেস কমিটির এই ইলেকসান ম্যানিফেসটো শুনেছিল। ছেলেবেলায় শুনেছিলাম কথা হচ্ছে শব্দ ব্রহ্ম, এখন দেখছি কথা ঠিক নয়। ১৯৬৭ সালে ভারতের প্রধানমন্ত্রী বলেছিলেন দিস ইজ দি প্রবলেম যারা টেকনোক্রাট, যাঁরা ডাক্তার তাঁরা কোনদিন এ্যাডমিনিস্ট্রেশান-এর দায়িত্ব পাবেন না, সম্মান পাবেন না, সেক্রেটারীর হাতের মধ্যে থাকতে হবে এই অবস্থায় বদলাবার চেষ্টা করছি। এই অবস্থা মানা যায় না। তাঁরা পদ চেয়েছেন, মর্য্যাদা চেয়েছেন। অল ইনডিয়া ইলেকসান ম্যানুফেসটো-তে বলবেন তোমাদের এই

মর্য্যাদা দেব, এই পদ দেব, অধিকার দেব, ক্ষমতা দেব তাতে সব ফুরিয়ে গেল? ১৯৭১ সালে আর আর ১৯৭৪....

**Shri Siddhartha Sankar Ray :**

বিশ্বনাথবাবু আমাকে এক মিনিট বলার সুযোগ দিন। আমার কথা হচ্ছে, হাউসকে মিসলেড করা হচ্ছে। আমরা সরকার হিসেবে মেনে নিয়েছি টেকনোক্র্যাট সেক্রেটারী হাতে পারে যেখানে যোগ্য ব্যক্তি থাকবেন। ইন্দিরা গান্ধীর কথা আমরা অক্ষরে অক্ষরে মেনে নিচ্ছি।

**Shri Biswanath Mukherjee :**

আপনি বলছেন পজিসান দেওয়া হবে কি না? আমরা বলছি কোন বার নেই। কিন্তু এঁরা কি চাইছেন? আমাদের রিজারভেসান দেওয়া হবে কিনা? এটা তো আমরা বলতে পারি। কিন্তু আপনারা বলছেন সারা ভারত কি করে। কিন্তু আপনাদের মত কি এ ব্যাপারে সেটা বলুন। আপনাদের গর্ভমেন্টকে কি আপনাদের মত সেটা তো জানাবেন। আপনারা বলুন আমাদের মত এটা নয়। সারা ভারতের উপর দোষ দেবেন কেন? নিজেদের মত প্রকাশ করুন। দ্বিতীয় নম্বর কথা বলেছেন রিজারভেসান সম্বন্ধে শ্রীঅজয় মুখার্জি। এ বিষয়ে যা বলেছেন আমি তাঁর সঙ্গে একমত নই। আমি বলছি উল্টো রিজারভেসান রাখবেন। অর্থাৎ সংশ্লিষ্ট সমস্ত দপ্তরের সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী, এ্যাসিসটেন্ট সেক্রেটারী, সংশ্লিষ্ট কর্পোরেসান, অটোনমাস বডির চেয়ারম্যান তাঁদের করে দেব একথা বলতে পারেন না? উল্টে রিজারভেসান রাখছেন কেন? ১।২।৪টাও করেননি, ২৫।৩০টার ভেতর ৫টাও করেননি কেন? সুতরাং এটা হচ্ছে পজিসান-এর কথা, তাঁরা বলছেন প্রযুক্তিবিদ, বিশেষজ্ঞদের সঙ্গে জড়িত বিভাগগুলির দায়িত্ব তাঁদের ভেতরে দেওয়া উচিৎ। একথা যদি উচ্চস্বরে মানতে না পারেন তাহলে আমি মনে করি আপনাদের যা কমিটেড তা আপনারা মানেন না। প্রধানমন্ত্রীর কথায় আপনাদের ইলেকসান ম্যানিফেসটো-র কথা মানতে আপনাদের কোনদিক থেকে বাঁধা আছে জানি না। সেটা কার্যের দ্বারা প্রমাণ করছেন না কেন, জেসচার দিচ্ছেন না কেন যে তোমাদের ১৬ আনা মানতে পারছি না, এটা অল ইন্ডিয়ার ব্যাপার। যদিও আমার মনে হয় সেই যুক্তির কোন দাম তাদের কাছে নেই, তবুও যদি বলেন ১৬ আনা মানতে পারছি না, ৮ আনা, ৬ আনা মানছেন কি, ২ পয়সা মানছেন কি? একটা জেসচার তো আপনি দেবেন। তৃতীয় কথা টাকা-পয়সার ব্যাপার। টাকা পয়সার ব্যাপারে তাঁরা বলেছেন আমরা ইকয়াল স্ট্যাটাস চাই, ইকয়াল পে চাই। এই সম্বন্ধে পে কমিশনের ব্যাপার নিয়ে পার্লামেন্টে দারুন হৈ-চৈ হয়েছিল, চ্যবন সাহেবের নেতৃত্বে একটা কমিটি সেই বিষয়ে আলোচনা করছেন। কিন্তু আপনার স্টেট গভর্ণমেন্টের হাতে অধিকার আছে যে ব্যাপারে অসামঞ্জস্য যদি থাকে ক্যাডারের মধ্যে তাহলে সে একজন ব্রাহ্মণ, কি কায়েত, কি বৈদ্য এইরকম ভাবে ভাগ না করে ক্যাডার যারা গঠনমূলক কাজ করছে, যারা বিশেষ বিষয়ে পারদর্শী, যাদের সম্বন্ধে আপনারা বলছেন তারা কাজ বন্ধ করার ফলে জনগণের ভয়ানক দুঃখ কষ্ট হচ্ছে, তারা কাজ বন্ধ করার ফলে সমস্ত ডেভেলপমেন্ট ওয়ার্ক বন্ধ হয়ে গেল, এই যদি হয় তাহলে তাদের কাজ, তাদের ভূমিকা, তাদের সেই পজিসান সেই মর্যাদা দিন। সেই মর্যাদা যখন স্ট্যাটাসের দিক থেকে প্রাক্‌টিক্যালের দিক থেকে আপনারা দেখাচ্ছেন না, জেসচার দিচ্ছেন না, তখন টাকা-পয়সার দিক থেকে আপনারা দিন, কিংবা বলুন তোমাদের সমান স্ট্যাটাস দিচ্ছি, আমাদের টাকা-পয়সা এখন কম আছে, আপাততঃ এই আমরা দিতে পারছি, এতটুকু পারছি না, কিন্তু তোমাদের প্রিন্সিপল মেনে নিচ্ছি বেতন ইত্যাদির দিক থেকে, টাকা-পয়সার দিক থেকে, ক্যাডার হিসাবে তোমাদের মর্যাদা বিশেষ করে এফেক্‌টিভ ইউটিলিটির দিক থেকে তোমাদের সেই মর্যাদা দিচ্ছি, তোমরা যদি বল যে এখানে গাঁট আটকে যাচ্ছে, প্রোমোসান হচ্ছে না, আটকে যাচ্ছে, আমরা সেজন্য আই, এ, এস-দের সম্বন্ধে যে রকম ব্যবস্থা আছে সেইরকম ব্যবস্থা তোমাদের জন্য করে দিচ্ছি, আপাততঃ এইটুকু নিয়ে সন্তুষ্ট থাক, নীতি হিসাবে তোমাদের দাবি মেনে নিচ্ছি, ভবিষ্যতে

টাকা-পয়সার দিক থেকে যে দাবি থাকবে সেটা পূরণ করে দেব, এও তো বলতে পারেন। আমি বলছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিরোধ চলবার আর কোন কারণ নেই, এই বিরোধের সঠিক ন্যায়সঙ্গত এ্যামিকেবল মীমাংসা সম্ভব গভর্নমেন্টের দিক থেকে এবং কন্ফেডারেসানের দিক থেকে। জনসাধারণের দুর্ভোগ বা আমাদের যে সমস্ত গঠনমূলক কাজ বন্ধ হয়ে আছে তার কোন দরকার নেই, মীমাংসা সম্ভব। নীতিগতভাবে গভর্ণমেন্ট কতটুকু যেতে পারেন, তাঁরা কতটুকু যেতে পারেন, প্র্যাক্‌টিক্যালের দিক থেকে গভর্ণমেন্ট কতটুকু করতে পারেন, তাঁরা কতটুকু সন্তুষ্ট, টাকা-পয়সা নীতিগত দিক থেকে তাঁরা কি বলছেন, প্র্যাক্‌টিক্যালের দিক থেকে গভর্নমেন্ট কতটুকু দিতে পারেন, এরই ভিত্তিতে আমি মনে করি, আমি গভর্ণমেন্টের কথা শুনেছি, ওঁদের কথা কাগজে পড়েছি, শুনেছি, আমার ধারণা হয়েছে জিদ যদি কোন পক্ষ না করে তাহলে মীমাংসা সম্ভব। কিন্তু আপনাদের প্রস্তাবে কি বলছেন--প্রস্তাবে একদিকে বলছেন সমস্ত কাজকর্ম অচল হয়ে গেল অলমোস্ট কমপ্লিটলি প্যারালাইজড হয়ে গেল, আর একদিকে বলছেন যারা কাজ করে যাচ্ছে তারা আমাদের ধন্যবাদ পাওয়ার যোগ্য, তাদের ধন্যবাদ দিচ্ছি। শেষে এসে বলছেন তোমরা সিক ওয়ার্ক করেছ, তোমরা এটা উইথড্র করে নাও--এইভাবে কোন বিরোধের মীমাংসা হয় না, এ হচ্ছে গা-জোয়ারির কথা। মীমাংসা যদি করতে হয় তাহলে যে প্রস্তাব আমার দিক থেকে রেখেছি, গভর্ণমেন্টের সঙ্গে তাদের আলোচনা হচ্ছে, আমি আমার এ্যামেন্ডমেন্টে বলেছি যে গভর্নমেন্ট তুমি আলোচনা করেছ, তুমি ফারদার ইনি-সিয়েটিভ নাও যাতে এ্যামিকেবল মীমাংসা হয়। আমি কন্ফেডারেসানকে বলেছি......

[1-30—1-40 p.m.]

আমি প্রস্তাবটা দিয়ে দিই, আমি আমার এ্যামেন্ডমেন্টে বলেছি যে গভর্ণমেন্ট তাদের ডাকুন, আলোচনা করুন, ওদেরও বলেছি যে গভর্ণমেন্টের ইনিসিয়েটিভের ভিত্তিতে আপনারা সাড়া দিন। কিন্তু সেই সঙ্গে আমি আর একটা সাজেশন দিচ্ছি, সেই সাজেশন হচ্চে, শ্রীঅজয় কুমার মুখার্জী মহাশয়, যিনি এই প্রস্তাব এনেছেন, তাঁর নেতৃত্বে এই আইন-সভা থেকে আমরা একটা কমিটি করি। সরকারী পক্ষের দুজনকে নিয়ে, বিরোধী পক্ষের একজনকে নিয়ে আর আমরা নিরপেক্ষ একজন, এই ৫জনকে নিয়ে একটা কমিটি করুন।

(সরকার পক্ষ হইতে গোলমাল)

আপনারা গোলমাল করবেন না, এটা খুব সিরিয়াস কথা, সেই কমিটি আজ বা কালকের মধ্যে বসে ওদের সঙ্গে কথা বলুন, গভর্ণমেন্টের সঙ্গেও কথা বলুন। মাঝখানে একজন না থাকলে কখনো মীমাংসা হয় না, কারণ অনেক জিনিষ হয়ত লিখে দিতে পারেন না, মুখে মুখে বলতে পারেন, এরাও হয়ত অনেক জিনিষ লিখে দিতে পারেন না, মুখে মুখে বলতে পারেন। এই মুখে মুখে মাঝখানে একটা কথা বলার মধ্যে দিয়ে তারা বুঝতে পারবেন মিটিং পয়েন্টটা কোথায়, কোনটা হলে এখনই সলুসনটা হয়। আমি শেষ কথাটা আপনাদের বলছি, অথচ আপনারা বাধা দিচ্ছেন। একটা জিনিষ জেনে রাখুন বারুদের স্তুপের ওপর আমরা বসে আছি, জেনে রাখবেন এই আইনসভায় ২১৬জন কিছু নয়, ১১৬ জন কিছু নয়, সুতকারে উড়ে যাবে। ( নরেশ চাকীঃ-- স্যার, আমাদের উনি ধমকাচ্ছেন )

(গোলমাল)

বসুন চেচাবেন না ঘরের মধ্যে। আমরা বলেছি, আমরা, আমরা, আমরা, আপনাদের কথা বলিনি, আমরা বলেছি, আপনাদের খেয়াল করা উচিত, আমরা আমাদের দেশটা--আমাদের দেশটা, আমাদের আইনসভাটা, আমাদের গভর্ণমেন্টটা, আমাদের জনগণ, সকলে। আজকে যে সঙ্কটের মধ্যে আমরা আছি, সেটা মনে রাখবেন। সেই সঙ্কট যাতে না বাড়ে, মীমাংসা হয়ে যায়, গঠনমূলকভাবে কে কি করতে পারে তার চেষ্টা করুন, একটা প্রস্তাব পাশ করে নিলেই তো হবে না। আমি গভর্ণমেন্টকে যে কথা বলছি, সে বিষয়ে বিচার বিবেচনা

করুন, কিভাবে কার্যকরী করতে পারেন তার চেষ্টা করুন। আর দ্বিতীয়, আইনসভাকে আমি আবার বলছি, ৫।৬।৭ জনের একটা কমিটি করে নিন, তারা দু-পক্ষের সঙ্গে কথা বলে মিটিং গ্রাউন্ডটা বুঝে নিন। বুঝে নিয়ে একটা মীমাংসায় পৌছাবার চেষ্টা করুন। সকলে মীমাংসায় সাহায্য করুন, গণ্ডগোল পাকিয়ে দিয়ে জটিলতা সৃষ্টি করে কোন লাভ নেই।

**Shri A. H. Besterwitch :** Mr. Speaker, Sir, I owe an explanation to this House as a member of the Business Advisory Committee. Sir, you know that the privileges of this House in connection with questions and mentions are being violated times without numbers. In fact you will see that the business is rushed in such a way that there is not a single day left for other important works. This motion has come to day and we had discussed it previously also. We have nothing to say if a steam roller is going to be driven. We have got to stomach everything but certainly I cannot do it. So with due respect to the Chair and the members of this House I declare that today I resign from the Business Advisory Committee.

Sir, I have got a motion pending with you for the last few days. That has not yet come as the Leader of the House says that he has no time; but if this sort of resolution comes he has time. I see that this kind of resolution relating to Government and technocrats is nothing but to make noise here. It is for abuse only because we are the minorities and we have got to stomach everything. Sir, we want to see that a compromise is made on this issue so that we can calmly meet the situation. But still I cannot understand whether this motion is in order or not. You are aware, Sir, that yesterday when we were sitting over this motion to consider whether or not to bring it out, the Chief Minister had carried the House on his shoulder by fixing a time limit as he had already given an ultimatum. Sir, when the ultimatum has been given can this resolution come into this House? I ask the members of this House to think over it very seriously. We have no right whatsoever to go into this motion since the ultimatum has been given. Either the Government is to take action or we have got nothing to do. This is a privilege of the House, Sir, that the Chief Minister—knowing full well that we, the members of the Business Advisory Committee, were sitting over this motion—came into the House and gave his statement here and carried the House. I am of opinion that when the House has carried, this motion is of no value, and I want your decision on this. Further, Sir, the Leader of the House has brought this motion in this House through Ajoy Babu. Well—with due respect to Ajoy Babu—he forgets that during the year 1969 when he was the Chief Minister and my leader Shri Nani Bhattacharyya was his Health Minister the very same situation arose. Were not there all the troubles in the Health Department then? What action did he take then? Did this House come into such noisy affair over the same situation as it is today? But then everything was solved in a smooth way and similarly today also we should do the same thing.

**Shri Siddhartha Shankar Ray :** Did you appoint them as Secretaries?

**Shri A. H. Besterwitch :** I am speaking of Ajoy Babu because he was the Chief Minister then. Why did'nt he bring out such a motion or resolution then? It is only to hoodwink the people that he has brought this motion now. Sir, unfortunately, Siddhartha Babu has made me to bring certain facts to the notice of this House although I did not want to discuss them. Sir, he is talking of making them Secretaries. When the C.M.W.S.A. was merged with the C.M.D.A. why did he chuck out the engineer-member and bring in a junior I.A.S. man there? It happened during Siddhartha Babu's time. Mr. Chakravarty was the member and I think he was chucked out and a junior man was brought in his place. Why was that done, Siddhartha Babu? I think you have forgotten about it but I have lot of papers with me about this but I do not want to discuss these things now.

Now, coming to the motion, Sir, I should say that this motion itself is not in order. Further, Sir, two statements had been made in this House by the Chief Minister—one on the 7th March, when he had declared certain privileges and certain wage-increase, and the other one yesterday when he gave an ultimatum of 24 hours.

[ 1-40—1-50 p.m. ]

May I ask, which is the thing we have got to talk over? The Chief Minister made an appeal to them and gave an ultimatum of 24 hours. So, what is the thing we are going to discuss here—on the 24 hours' ultimatum or on what he has given on the 7th of March, i.e., about certain so-called privileges to the technocrats? He says, within 24 hours it should be withdrawn. I am afraid, Sir, this motion is not in order and so I do not want to go into the details of the discussion. I want your ruling and I expect, Sir, you will give the ruling on this subject. If not, it is no use of sitting here to discuss a thing which has already been discussed a few days ago.

Sir, just now, honourable member Shri Biswanath Mukherjee was speaking on his amendment on this motion. Sir, we are not speaking here in a cool atmosphere. Siddhartha Babu thinks that he is always there with a big guy—"these are all my people and I will do whatever I like". But, I must warn Siddhartha Babu, through you, that if he gets this affair—although I am holding no brief, neither for the Government nor for the technocrats,— what I am seeing, it is not West Bengal's affairs, it is going to become an All-India affair—I got it in the papers and I read it—I want him to move very very cautiously over this thing. Please do not get excited over this thing and use such words as have no point of return. Some of the Ministers have already said that technocrats are anti-socials, some said traitors and some—what not? So, we must have a cool mind in speaking and in having this thing because they are not here. That is why, I think, this discussion should have been in a cool atmosphere. But the temperament that I have already seen is rather very, very bad for this discussion. I do not know why this discussionis repeatedly coming into this House. That is why, I think, this motion is absolutely out of order.

[Voice : Put your amendment]

I have no amendment and that is why I have not given any amendment.

**Mr. Speaker** : There is no point of order in it. Mr. Besterwitch has made (some) the observation that the motion is out of order. I can tell him that I have received a notice under rule 186, and the conditions for admission of a motion have been laid down in rule 187. The conditions that have been laid down have been fully satisfied and the motion is in order [and that has been done] according to rule 187. There are eight conditions laid down in rule 187 and the motion satisfies the conditions. Moreover, the honourable member could have raised some intelligent points, but unfortunately he has not been able to raise any such point. I do not want to give a long reply to this point. So far as the rule 187 is concerned, the motion fulfils the conditions for its admissibility as laid down in it, and according to the conditions, the motion is in order. That is why, I can say that we can proceed with the discussion on this motion.

**Shri A. H. Besterwitch** : Then, Sir, I am walking out.

[At this stage Mr. A. H. Besterwitch and other members of the R. S. P. bench staged a walk out]

**[While Shri A. H. Besterwitch and other R.S.P. members were walking out—]**

**Mr. Speaker** : Mr. Besterwitch, may I know what is your point ? Can you give your points ?

[The R. S. P. members walked out without responding to Mr. Speaker's call.]

I am sorry. I would have been very happy if there would have been any point of order. I would have been very much in a position to give a detailed reply on the point of order that would have been raised. But, fortunately or unfortunately, he has made no point of order. He has made some observations only without raising any point of order, and I can say that the motion is in order according to rule 187. I have requested him to point out why he has come to this conclusion or on what point or on what ground he claims that the motion is out of order. Unfortunately, without giving any point he walked out of the Chamber.

**Dr. Zainal Abedin :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের ধর্মঘটের পটভূমিকায় এই বিধানসভায়, বর্ষীয়ান এবং শ্রদ্ধেয় সদস্য শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় যে প্রস্তাব উৎথাপন করেছেন, আমি তা পরিপূর্ণ এবং আন্তরিক সমর্থন করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আজকে পশ্চিমবঙ্গকে বেছে নেওয়া হয়েছে ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের ধর্মঘটের জন্য। স্থান কোথায়, কোন পশ্চিমবঙ্গ? যে পশ্চিমবঙ্গে অসভ্য এবং বর্বরের রাজত্বকালে এখানকার অগ্রগতি থামিয়ে দিয়েছিল। আজকে সেই পশ্চিমবঙ্গে সেই সময় ধর্মঘট হয়েছে যখন ৪র্থ যোজনার কার্য্যকাল শেষ হতে চলেছে এবং পঞ্চম যোজনার কার্য্যকাল আরম্ভ হতে চলেছে, সেই পশ্চিমবঙ্গ যে পশ্চিমবঙ্গের আথিক বছর শেষ হতে চলেছে, সেই সময় ধর্মঘট হয়েছে যে সময় কেন্দ্রীয় সরকার রাজ্যের অর্থনৈতিক সঙ্কট কাটিয়ে উঠার জন্য দরাজ হস্তে সাহায্য দিচ্ছেন, সিক্সথ্ কমিশন আমাদের ক্রিটিক্যাল গ্যাপ, ডেফিসিট পূরণ করার জন্য অর্থ সাহায্য দিচ্ছেন। এ কোন পশ্চিমবঙ্গ? সেই পশ্চিমবঙ্গ যে পশ্চিমবঙ্গ সারা দুনিয়ার সঙ্গে সারা ভারতের সঙ্গে আথিক সঙ্কট কাটিয়ে উঠে নিজেকে প্রতিষ্ঠিত করার চেষ্টা করছে, আথিক সঙ্কট থেকে বেরিয়ে আসার চেষ্টা করছে। পশ্চিমবঙ্গের স্রষ্টা ডঃ বিধান চন্দ্র রায় বহুবিধ উন্নয়ন পরিকল্পনার কাজ সুরু করেছিলেন, আজকে আর এক রায়, শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় পশ্চিমবঙ্গের দায়িত্ব নিয়ে সেই পরিকল্পনাগুলিকে বাস্তবে রূপায়ণ করতে সম্পন্ন করতে চেষ্টা করছেন যখন, তখন সেই পশ্চিমবঙ্গে গোলমাল পাকাতে চেষ্টা করছেন সেই নয়াবাম যারা বারবার আজকে, গ্রামে গিয়ে, গঞ্জে গিয়ে কোন আন্দোলন গড়ে তুলতে পারছে না। আপনি স্যার, জানেন, আমাদের এই সরকার পশ্চিমবঙ্গের পুনর্গঠনের জন্য বদ্ধপরিকর, আমাদের নেত্রী ইন্দিরা গান্ধী বদ্ধপরিকর, কেন্দ্রীয় সরকার বদ্ধপরিকর। আজকে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক পুনর্গঠনের প্রয়োজন। আজকে এখন সময়টা কি? সেই সময় যখন ৪র্থ পরিকল্পনার শেষ এবং ৫ম পরিকল্পনার সুরু, একটি আথিক বছরের শেষ এবং আর একটি আথিক বছরের সুরু, আজকে সেই সময় যখন বাংলার প্রতিটি ছাত্র, বাংলার তরুণ, বাংলার কৃষক, বাংলার প্রতি শ্রমিক নেত্রী ইন্দিরী গান্ধীর ডাকে সাড়া দিয়ে পাশে এসে দাঁড়িয়েছে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক পুর্নগঠনের জন্য। আজকে বিরোধীদের এই অভিজ্ঞতা হয়েছে যে পশ্চিমবঙ্গে শাসনকার্য্যে যে আই, এ, এস, সেক্রেটারীরা আছে, তাদের দলবাজীতে লাগান যায় না। আজকে এদের সংগ্রাম কার বিরুদ্ধে? আজকে আমি দুঃখিত যে আমার সহকর্মী বন্ধুরা ডাক্তাররা ধর্মঘটে মেতেছে, ইঞ্জিনীয়াররা ধর্মঘটে মেতেছে, তাদের একটা সেকশন মেতেছে। কেন মেতেছে? এর পেছনে বিরাট ইন্সপিরেশন কারা দিচ্ছে? আজকে হাউসের যিনি দ্বিতীয় বক্তা শ্রীবিশ্বনাথবাবু তাঁর কাল ব্যাগ থেকে বিড়ালটি এই হাউসে তিনি বার করে দিয়েছেন তাঁর এ্যামেন্ডমেন্টের মাধ্যমে। আমি আজকে জিজ্ঞাসা করতে পারি কি মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা কি অস্বীকার করতে পারেন, মাননীয় অজয়বাবু যে প্রস্তাব উৎথাপন করেছেন, তার পটভুমিকায়, কোন কন্টেক্সটে মাননীয় বিশ্বনাথবাবু বলছেন—

"Deadlock arising out of the dispute between the Government and the Doctors and Engineers for the last 28 days resulting in tremendous distress to the people

and paralysing development work almost completely and urges upon the Government to take further initiative for amicable settlement of the dispute and also appeals to the Doctors and Engineers to respond accordingly "

[1-50—2 p.m.]

মানেটা কী বিশ্বনাথবাবু? স্পষ্ট জিজ্ঞাসা করি--আপনি কি অস্বীকার করতে পারেন আপনাদের সেই গৌরবোজ্জ্বল অধ্যায়? আপনি এইখানে বসেছিলেন ইরিগেসান এ্যান্ড ওয়াটার ওয়েজ দপ্তরের মন্ত্রী হিসেবে—আপনি কি তা অস্বীকার করতে পারেন? আপনার কার্য্যকাল ছিল ১৯৬৭ সালে ৯ মাস, তারপর ছিল ১৩ মাস, আপনি কি একবারও মুভ করেছিলেন এই প্রস্তাব? আপনাদের কাউনটার পার্ট কেরালায় রাজত্ব করছেন। সেখানে কি আপনাদের দলীয় নেতা এই প্রস্তাব উত্থাপন করেছেন যে আজকে ক্যাডার ভেঙ্গে দেও আই এ এস'এর? আজকে এই ষড়যন্ত্র কেন? ষড়যন্ত্র আপনাদের চরিত্রে। চরিত্রের মস্ত একটা উপাদান আপনাদের এই ষড়যন্ত্র। ষড়যন্ত্রে আপনাদের জন্ম। ষড়যন্ত্রে আপনাদের উত্থান--এবং এই ষড়যন্ত্রের জন্যই আপনাদের পতন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, শুধু বিশ্বনাথবাবুই নন--এঁরা যেখানকার কথা বলেন, যাদের কথা শোনেন, এই দাবী আজকে নূতন নয়--এঁরা যখন দাবী করেছিলেন, আজকের যে সমাজতান্ত্রিক দেশের কথা এঁরা বলেন যে জেনারেল লিষ্ট বাদ দিয়ে দাও--এ্যাড-মিনিসট্রেটিভ সারভিস দূর করে দাও, সেইখানে এঁরা দস্তখত করেছিলেন এর পরিবর্তনের জন্য। আপনাদের নেতা কী বলেছিলেন? আপনারা যাঁদের বিশ্বাস করেন তাঁরা কী বলেছিলেন?

The signatories must be kept under supervision and distributed separately among the business-like persons.

কোথায় আজকে আপনাদের এই পটভূমি? আপনাদের এই পরিবর্তন! যেখানকার মতবাদে আপনারা প্রতিষ্ঠিত, সেই দেশে বেরিয়েছিল জেনারেলিষ্টদের দরকার নাই। কিন্তু সেইখানে তা গ্রহণ করে নাই। বিজনেস লাইক পারসনস-এর মত আপনাদের তাড়িয়ে দিচ্ছে। অত উত্তেজিত হবেন না--চুপ করে থাকুন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এরা কী চায় আজকে? পশ্চিমবঙ্গের উন্নয়নের চাকা আজকে এরা বন্ধ করে দিতে চায়। আপনি নিজে স্যার, একজন প্রফেসনালিষ্ট, আপনি তো জানেন আপনি যখন একজন আইনজীবী ছিলেন, আপনার মক্কেল কে কি আপনি ডোবাতে পারতেন? আমি ডাক্তার, আমরা রোগীদের বাঁচাবার জন্য প্রাণপণ চেষ্টা করি না? নিজেদের জীবন বিসর্জন করি না? আমি দেখেছি আমি যে প্রফেসান পেয়েছি, ডাক্তার এবং সাইনটিষ্টরা গবেষণা করতে করতে নিজেদের জীবন বিপন্ন করেছেন। আজকে যারা সোলজার, যুদ্ধ ক্ষেত্রে যে দাঁড়িয়ে আছে, সে নিজে মরবে, কিন্তু দেশকে মারবে না, সমাজকে মারবে না। কখনো কোন সৈনিক যুদ্ধ ক্ষেত্র থেকে পলায়ন করবে না, কোন ষড়যন্ত্রের আশ্রয় নেবে না। প্রত্যেকটা জীবিকার, প্রত্যেকটা বৃত্তির একটা আদর্শ আছে। কিন্তু এই কমুনিষ্ট পার্টীর কোন আদর্শ নাই। আজকে তাই দেখি, আমি দুঃখিত এরা আজকে আদর্শজ্ঞানহীন, নীতিজ্ঞানহীন ও দায়িত্বজ্ঞানহীন দলরূপে পসার জমিয়েছে। এরা এখানে এসে নৃত্য আরম্ভ করেছেন--

(গোলমাল)

গীতাদিও অনেক নাচতে পারেন--আরো অনেক বন্ধুও অনেক নাচতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জিজ্ঞাসা করতে চাই--আজকে কোথায় এরা হিট করতে চাইছেন? বিশ্বনাথবাবু ঐ এ্যাডমিনিসট্রেটিভ রির্ফমস্ কমিশনের কথা বলেছেন, এই এ্যাডমিনিসট্রেটিভ রির্ফমস্ কমিশন কি বলেনি--শুধু আই এ এস, নয়, এই আই এ এস'কে আজকে ডিস-বারস্ করতে হবে ৫০ পার সেন্ট বেসিস'এ? এক রাজ্য থেকে আর এক রাজ্যে ৫০ পার সেন্ট বেসিসে এই আই এ এস'কে ডিসবারস করতে হবে। উই মাষ্ট বুইল্ড আপ মুভ অল ইনডিয়া সারভিস ইন ডিফারেন্ট ফিল্ডস। আজতো যেখানে সুযোগ আছে।

আহান করুন না যারা আপনাদের ফলোয়ার্স! পরীক্ষা দিয়ে কোয়ালিফাই করতে তো কোন বাধা নাই। পরীক্ষা দিয়ে কোয়ালিফাই করে আসুক তারা। আজকে নেপথ্যে থেকে এই সুতো টানছেন কেন? এই সুতোর টানে পশ্চিমবাংলায় আপনাদের কোন সুবিধা হবে না। আজকে পশ্চিমবাংলার তরুণ আপনাদের হাতছাড়া, যুবক আপনাদের হাতছাড়া; পশ্চিমবাংলার প্রশাসনও আজকে আপনাদের হাতছাড়া। আজকে যে সেক্টর আপনারা ধরেছেন, সেই সেকটারে প্লিয়েবল কিছু লোক আছে ঠিকই, তবে আমি বিশ্বাস করি শতকরা ৯০ জন ডাক্তার ও ইঞ্জিনীয়ার আপনার মতে ও আদর্শে বিশ্বাস করে না। তাই আপনাদের টেলিফোন তুলে ধমক দিতে হয়—তোমরা যদি কাজে জয়েন করো, আমরা তোমাদের জীবন নাশ করবো। এই ষড়যন্ত্রের কথা বহু ডাক্তার বন্ধু, বহু ইঞ্জিনীয়ার বন্ধু, আমাদের জানিয়েছেন, আজকে সেইজন্য আপনাদের হুঁসিয়ার করে দেই—আগুন নিয়ে খেলা করবেন না। এই আগুন কিন্তু আপনাদেরও রেহাই দেবে না। অনেক ষড়যন্ত্র আপনারা দেশের বিরুদ্ধে করেছেন, অনেক ক্ষতি আপনারা দেশের করেছেন। এখন বিরত হোন্। আজকে পশ্চিমবঙ্গ পুর্নগঠনের পথে এগিয়ে যাচ্ছে। তাতে বাধা আপনারা সৃষ্টি করবেন না। তাহলে আপনারা ইতিহাসের কাছে দায়ী থাকবেন, ইতিহাসের ডাস্টবিন অপেক্ষা করছে আপনাদের ঠিকুজী কোষ্ঠি লিখবার জন্য। সেইজন্য আজকে আপনাদের হুঁসিয়ার করে দিতে চাই আবার যে আপনারা এপর্যন্ত যত প্রেরণা ও প্ররোচনা দিয়েছেন সে কি বন্ধ করতে পারবেন? আপনাদের প্রেরনা ও প্ররোচনা অচিরে বন্ধ করুন। আপনাদের নীতিটা কী? আজকে লক্ষ লক্ষ গরীব মানুষ, দুঃস্থ মানুষ, দুঃস্থ রোগী—হাসপাতালে চিকিৎসার প্রতীক্ষায়, এক ফোটা ওষুধের প্রতীক্ষায় কষ্ট পাচ্ছে। এঁরা আবার গরীব মানুষের কথা বলে চোখের জল ফেলেন!

আজকে চৈত্র মাস গ্রামের সমস্ত জলাশয় শুকিয়ে গেছে, চারিদিকে আজ হাহাকার পড়েছে, কোন জলাশয়ে জল নেই, অথচ আপনারা এখানে প্রগতির কথা বলছেন। আজকে টিউবওয়েল খনন করার যে সমস্ত ইঞ্জিনীয়ার তারা সব হাত গুটিয়ে বসে আছেন ওদের প্ররোচনায়। সেইজন্য তারা আজ আন্দোলন করছেন। মাননীয় অধ্যক্ষ মহালয়, এনিয়ে খেলা করা চলবে না। আজকে প্রশাসনের দিকে তাকিয়ে দেখুন। এখানে একজন ফুলটন কমিশান-এর কথা বলেছেন। সেখানে আমরা কি দেখছি ইনডাস্ট্রিয়ালি এ্যাডভান্স কানট্রি যারা তারা অনেক দূর এগিয়ে গেছে। সেইখানে ফুলটন কমিশান-এর কথা আমরা দেখেছি যে তাঁরা বলেছেন,

The Fulton Commission found the highest concentration of professional administrators in the Ministry of Defence, Board of Trade, Ministry of Housing, Local Governments, Public Engineering, Public Enterprise Division, Departments of Education, Science, Architects, Building, Ministry of Power, Ministry of Transport and Highway.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যদি দেখি এই এ্যাডভান্সড স্টেজ'এ যদি জেনারেলিষ্ট্স প্রয়োজন থাকে পশ্চিমবাংলায় তা আমরা দেবো। আজকে প্ররোচনা দিচ্ছেন কেন্দ্রীয় সরকারের অর্থনীতি নিয়ে। আজকে একটা বিশেষ অবস্থায় আমি মনে করি তাঁরা দেশের ক্ষতি করবার জন্য এটা করছেন। মতলব হাশিল করবার জন্য করছেন। এ থেকে সকলকে সাবধান করে দিতে হবে। পশ্চিমবাংলায় আজকে যে প্ররোচনা ও ক্ষতি করবার জন্য মতলব নিয়ে করছেন তাতে আমাদের সাবধান হতে হবে। আজকে এখানে সে পরিস্থিতি হয় নি। আমরা দেখেছি দেশের হাইয়েস্ট এ্যাণ্ড বিগেস্ট ইনডাস্ট্রিয়াল এনটারপ্রাইস, ভারতবর্ষের সবচেয়েও বৃহৎ প্রতিষ্ঠান রেলওয়েতে যেখানে কোলাবরেসন শতাব্দী ধ'রে ফর সেনচুরিস টেকনোক্রাট তাদের হাতে রয়েছে, আজকে আমরা সেখানে কি দেখছি? সেই রেলওয়ের ইনএফিসিয়েনসি অস্বীকার করবেন? রেলওয়ের যে জঞ্জাল তা অস্বীকার করতে পারবেন? আজকে সেখানে করাপ্সান অস্বীকার করতে পারেন? আজকে কেন এই অবস্থা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সরকারী সংস্থা দপ্তরের মন্ত্রী। আপনি দুর্গাপুর কেমিক্যালস-এর কথা জানেন। সেখানে ডিগরির ছোঁয়া আছে, তাঁকে পাঠালাম ম্যানেজিং ডাইরেকটার ক'রে, ছিলেন জেনারেল ম্যানেজার, পদোন্নতি বৃদ্ধি করে তাঁকে

পাঠালাম। কিন্তু সেখানে কি হল? এই হাউসে এ নিয়ে আলোচনাও হয়েছে, পাবলিক আন্ডারটেকিংস নিয়ে অনেক আলোচনা হয়েছে। সেই পাবলিক আনডারটেকিংস দুর্গাপুর কেমিক্যালস ডুবতে বসেছিল ও তা এই নিয়ে এই হাউসে অনেক আলোচনা হয়েছে। আমার ডিপার্টমেন্ট-এর একজন ডেপুটি সেক্রেটারী আই এ এস নয়, ওয়েস্ট বেঙ্গল সি এস অফিসার, শ্রী বি, ডি, আড্ড, তাঁকে পাঠালাম সেখানে চিফ্ এক্সিকিউটিভ অফিসার করে। আজকে আমি হাউসে গর্বের সঙ্গে বলছি ওয়ারকার্স ও অফিসার্স এক সঙ্গে কাজ করে প্রোডাকসান তারা ফ্রম ৬ লাকস, ৭ লাকস টু ৩৬ লাক টনস এ্যাজ দি মোমেন্ট বাড়িয়েছেন। আজকে ভাবতে পারেন এই কথা। এরা কি চেষ্টা করেন নি স্টেট প্ল্যানিং বোর্ড করবার জন্য। সেই স্টেট প্ল্যানিং বোর্ড করবার কথা সেটা হাইয়েস্ট টেলেন্ট ইন্‌ভাইট করবার কথা আপনারা জানেন। আমি সর্বশেষে এই কথা বলে দিতে চাই এই যে জেহাদ এ আই এ এস'র বিরুদ্ধে নয়। আজকে আই এ এস কেডার ওয়ান দেয়ার এ্যালিগেসান টু দি প্রেসিডেন্ট অফ ইনডিয়া, নট টু এ্যনি বডি। ভাবতে লজ্জা লাগে বিভিন্ন সময় বিভিন্ন রাজ্যে এরা কি করেছে। পশ্চিমবাংলায় এরা এসেছিল আজকে তাদের কর্তব্যচ্যুতি ঘটাতে পারেনি, তাদের আনুগত্য দূর করতে পারেনি। তাদের নিয়ে প্লান্‌ড ওয়েতে নিজেদের ইচ্ছা মতন ষড়যন্ত্র করতে পারেনি, আজকে তাই এদের ধিক্‌কার জানাই। আজকে যে প্রস্তাব এসেছে আমি ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের বলি ভুলে যান এদের চক্রান্তের কথা। এগিয়ে আসুন সাধারণ মানুষের স্বার্থে, যে মহৎ উদ্দেশ্য নিয়ে আপনারা শিক্ষালাভ করেছিলেন সেই উদ্দেশ্যকে সামনে রেখে আপনারা এগিয়ে আসুন নবভারত, নববাংলা গড়বার জন্য। আমাদের অজয় কুমার মুখোপাধ্যায় সর্বজনশ্রদ্ধেয় বর্ষীয়ান নেতা যা ঘোষণা করেছেন সেই ঘোষনায় সাড়া দিয়ে এগিয়ে আসুন। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ॥

**Mr. Speaker** : Hon'ble members, today time is very very limited. So I request the red light.

[2—2-10 p.m.]

**Shri Abdnl Bari Biswas** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা গুরুত্বপূর্ণ সময়ে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের উপর বক্তৃতা দিতে উঠে আমি প্রথমেই বিশ্বনাথবাবুকে স্মরণ করতে বলি যে আপনি ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের সমস্যা নিয়ে প্রথম প্রস্তাব দেবার পর আপনারা ঐ প্রস্তাব আনলেন কেন। তিনি এই সমস্যা নিয়ে ভাবতে দেরী করলেন কেন? আমি জিজ্ঞাসা করি এই ২৬ দিন ধরে তিনি কোথায় ছিলেন? আমি কি তাকে জিজ্ঞাসা করতে পারি যে এতদিন ধরে তিনি কাদের কথা ভাবছিলেন? আজকে বাংলা দেশের এই রকম সঙ্কট মুহূর্তে কাদের ঝোলা থেকে পচা বেড়াল বেরুলো? কাদের নিয়ে তাঁরা এই খেলা খেলাচ্ছেন। এই পচা বিড়াল আজকে ধরা পড়ে গেছে—যে কার ঝোলা থেকে বেরুলো। বিশ্বনাথবাবু তিনি তাঁর বক্তৃতায় তা বেশ ভাল করে প্রকাশ করে গেছেন। এইভাবে তারা আজকে মানুষকে পচিয়ে পচিয়ে মারবার চেষ্টা করছে। মানুষের দুরবস্থা তো রয়েইছে তার উপর সেই দুরবস্থাকে ওঁরা আরও আকাশে উঠিয়ে দেবার চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন যে এদের আজকে চরিত্র কি? ওঁরা আজকে বলেছেন যে দেশের মানুষের জন্য সহানুভূতিশীলতার সঙ্গে এই এ্যমেন্ডমেন্ট এনেছেন। ওনাদের তাই যদি উদ্দেশ্য ছিল তাহলে এই ২৮ দিন পরে কেন কোন মীমাংসার চেষ্টা করলেন না? এত দিন কোথায় ছিলেন, কোথায় ছিল তাদের দরদ। ওনারা সেই এ, গ্রেড, বি, গ্রেড অর্থাৎ ক্লাস ওয়ান ও ক্লাস টু সার্ভিস হোল্ডারদের কথা চিন্তা করছেন। কিন্তু ঐ ক্লাস ওয়ান ক্লাস-টু অফিসাররা ক্লাস-থ্রি, ক্লাস-ফোর এমপ্লয়ীদের বিরুদ্ধে শাস্তি দেবার জন্য রেক-মেন্ডেসন দিয়েছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৮ দিন পরে কংগ্রেস পার্টির তরফ থেকে আমরা এই প্রস্তাব রেখেছি এবং প্রতি দিন আমাদের দলের তরফ থেকে দেশের মানুষের এই দুর্দশা লাঘব করবার বার বার চিৎকার করে আমাদের দলের পক্ষ থেকে

যখন আবেদন জানিয়েছি তখন ওনারা একবারও তাদের জন্য ভাবেন নি। এই রকম অবস্থা দেখে মনে হয় ওরা চায় দেশের মানুষ জব্দ হোক, দুর্দশায় পড়ুক। কিন্তু আজকে কি দেখা যাচ্ছে? সি, পি, আই বন্ধুদের আসল যে চেহারা তা ধরা পড়ে গেছে। আজকে ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের সিজ ওয়ার্কের ফলে সমস্ত কাজ বন্ধ হয়ে গেছে, ডিপ টিউব-ওয়েল হচ্ছে না, ইরিগেসনের কাজ হচ্ছে না, ব্রীজ বন্ধ, সমস্ত উন্নয়ন কাজ ব্যাহত হয়েছে। সি, পি, আই বন্ধুদের যদি সৎসাহস থাকে তাহলে তাঁরা বাইরে গিয়ে বলুন ঐ টেকনো-ক্র্যাটদের কথা তাহলে বাপের বেটা বলবো। একটু চিন্তা করে দেখুন সিজ ওয়ার্ক করছেন কিন্তু তার ফল কারা ভোগ করছে। আজকে জনসাধারণ যেভাবে উপেক্ষিত হচ্ছে যেভাবে চিকিৎসাহীন অবস্থায় রয়েছে তাতে তারা নিশ্চয় তাদের উপর ঝাঁপিয়ে পড়বে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী, স্বাস্থ্যমন্ত্রী, ইরিগেসন এন্ড পাওয়ার মিনিস্টার এবং পি, ডবলিউ, ডি মিনিষ্টারকে অনুরোধ করি আপনারা সাইনবোর্ড করে দিন যারা সিজ ওয়ার্ক করেছেন তাদের জন্য। কারণ জনতা আজকে দিনের পর দিন এই রকম দুরবস্থার মধ্যে থেকে যেভাবে খেপে উঠছে তাতে ঐ নিরীহ কর্মচারী যারা জনসাধারণের স্বার্থে খেটে চলেছে তাদের উপর যেন ঝাঁপিয়ে না পড়ে। যারা জনসাধারণের বিরুদ্ধে শত্রুতা করছে তাদের বিরুদ্ধে তারা ব্যবস্থা অবলম্বন করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা ব্যুরোক্র্যাটের কথা বলেন, আমি একটা তথ্য পেয়েছি। গত ১৭ই তারিখে ডবলিউ এম, এ ৫১৮২ নং এ্যাম্বা-সাডার গাড়ীতে করে ঐ ডাক্তারদের ইঞ্জিনীয়ারদের কনফেডারেসনের মিটিংয়ে ডাঃ অজিত ব্যানার্জী, ভাইস প্রেসিডেন্ট আই, এম এ, ডাঃ অসীম রায়চৌধুরী ও ডাঃ সমীরন চৌধুরী এবং আই এ এস'এর সঙ্গে কনফেডারেসান-এর মিটিং করতে এসেছেন---এ খবর আমরা জানি। একথাও আমরা জানি যে মুষ্টিমেয় ডাক্তার এর মধ্যে আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার শেষ কথা হচ্ছে ওঁরা আগে কাজে যোগদান করুন--দেশের অধিবাসী আজকে চরম অবস্থায় এসে গেছে তারপর ওঁদের কথা আপনারা চিন্তা করুন। স্যার, ওঁরা সত্যিই দেশের প্রতিনিধি বলে মনে হয় না। তা না হলে এই রকম অবস্থার সৃষ্টি হয়? আজকে আর কোন ভেবে চিন্তে লাভ নেই আমি ঐ সমস্ত ডাক্তার ইঞ্জিনীয়ারদের অনুরোধ করবো দেশের সাড়ে চার কোটি মানুষের দিকে তাকিয়ে যে অগ্রগতির পথে আমরা চলেছি তা যেন তাঁরা ব্যাহত না করেন। দেশের স্বার্থে জলাঞ্জলি না দিয়ে যাতে তাদের তাঁরা এগিয়ে নিয়ে যেতে পারেন তার জন্য তাঁরা কাজে জয়েন করুন।

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার, স্যার, আজকের সভায়, বিগত ২৮ দিন ধরে চিকিৎসক, ইঞ্জিনীয়াররা যে ধর্মঘট, কর্ম বিরতি করে চলেছেন, তার উপর আমাদের শ্রদ্ধেয় জনবরেণ্য নেতা অজয়বাবু যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করি। মিস্টার স্পীকার, স্যার, এই কথা নিশ্চয় স্বীকার করতে হয় যে পশ্চিমবাংলায় চিকিৎসা ব্যবস্থা বিপর্যস্ত হয়েছে, পশ্চিমবাংলার সেচ, বিদ্যুৎ ইত্যাদির কাজ বন্ধ হয়ে জনজীবন বিপর্যস্ত হয়েছে। মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই সি, পি, আই বন্ধুরা পশ্চিমবাংলার বুকে জনদরদীর আল-খাল্লা পরে জনগণের মৌরসী পাট্টা নিয়ে প্রত্যেকে নির্বাচিত হয়ে মুখে সমাজবাদের কথা বড় গলায় বলেন--আমরা আশা করে-ছিলাম সেই সি, পি আই বন্ধুরা সমাজের মেহনতী মানুষের স্বার্থে এই ধর্মঘট প্রত্যাহারের কথা ঘোষণা করবেন বা আবেদন জানাবেন। কিন্তু দুঃখের কথা আজকে সি, পি, আই-এর নেতা এখানে ধর্মঘট প্রত্যাহারের আবেদন জানানোর পরিবর্তে তিনি কমপ্রোমাইজ কমিটির প্রস্তাব করে এর সাথে সমস্যা জিইয়ে রাখার প্রচেষ্টা করেছেন এবং এইভাবে সমস্যা জিইয়ে রেখে জনজীবনে বিপর্যয় আনবার চেষ্টা ডাক্তার, ইঞ্জিনীয়ারদের ক্ষেত্রে যে হয়েছে তা নয়, গতকাল আপনারা দেখেছেন পেট্রোল এন্ড ডিজেল ফিলিং স্টেশন'স ইউনিয়ন, যা সি, পি, আই কর্তৃক দখল রয়েছে, সমাজে যখন চরম তেলের সঙ্কট রয়েছে, সেখানেও ধর্মঘট এনে জনজীবনে বিপর্যয় সৃষ্টি করার চেষ্টা করছেন। আমরা জানি, মাননীয় স্পীকার, স্যার, তারা ভাবছেন এইভাবে ধর্মঘটের হুমকী দিয়ে জনজীবনে বিপর্যয় এনে সমাজে যদি বিশৃঙ্খলা সৃষ্টি করা যায় তাহলে হয়ত তাদের পশ্চিমবাংলার বুকে রাজনৈতিক

পুর্নবাসন ঘটবে। মাননীয় স্পীকার, স্যার, এর নামই রাজনৈতিক শঠতা। পলিটিক্যাল সায়েন্সের ছাত্র হিসাবে আমি জানি এই রাজনৈতিক শঠতাকারী, প্রবঞ্চনাকারীদের পশ্চিমবাংলার মানুষ জানে এবং পশ্চিমবাংলার মানুষ তার উপযুক্ত মোকাবিলা করতে সব সময় প্রস্তুত। মাননীয় স্পীকার, স্যার, সি, পি, আই'র এই জনবিরোধী নীতির আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। মাননীয় স্পীকার, স্যার, আমি সি, পি, আই, বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই মেডিকেল এথিকসে যেটা আছে, ডাক্তারদের সব চেয়ে বড় কথা সার্ভিস টু দি কমিউনিটি। মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে সি, পি, আই বন্ধু এবং আমাদের বাহিরের ডাক্তার, ইঞ্জিনীয়ার বন্ধুদের কাছে আবেদন জানিয়ে বলতে চাই যে আপনারা ঠাণ্ডা মাথায় একটু চিন্তা করে দেখুন আপনাদের এবং ডাক্তার, ইঞ্জিনীয়ার বন্ধুদের যে সোসাল ওবলিগেসনস আছে সেই সোসাল ওবলিগেসনস কতখানি আপনারা ফুলফিল করছেন--এটা আপনারা চিন্তা করে তার জবাব এই সভায় এসে দিয়ে যান। মাননীয় স্পীকার, স্যার, বিশ্বনাথবাবু কমপ্রোমাইজ কমিটি করার কথা বলেছেন। কিন্তু ১৩ই ফেব্রুয়ারী তারিখে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তার ঘোষণার মাধ্যমে, সরকার এ্যামিকেবলি সেটেল করে দিচ্ছেন, প্রকাশ করেছেন। সেখানে পরিষ্কার বলেছেন জব্স উইল বি গিভেন টু দি কোয়ালিফায়েড পারসনস। এর পরে আর কোন প্রশ্নই উঠতে পারে না। যোগ্যতার দাম যদি আমরা না দিতাম তাহলে প্রশাসনিক ব্যবস্থা সম্পূর্ণভাবে অচল হতে বাধ্য--এই কথা আমি মাননীয় স্পীকার, স্যার, সকলকে চিন্তা করার জন্য বলছি। আজকে ডাক্তার, ইঞ্জিনীয়ারদের ধর্মঘট নিয়ে তারা এই বিধানসভার বুকে অনেক ওকালতি করছেন। মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে বলতে চাই ডাক্তার, ইঞ্জিনীয়াররা চেয়েছেন তাদের সেক্রেটারি করা হোক, জয়েন্ট সেক্রেটারি করা হোক। তার মধ্যে ডাক্তার, ইঞ্জিনীয়ার এবং তাদের সমর্থকেরা যেখানে বুরোক্রাসির বিরুদ্ধে আজকে জেহাদ ঘোষণা করছেন সেখানে তারা এই দাবীর মাধ্যমে আবার সেই সো-কলড বুরোক্রাসির অংশীদার হতে চাইছেন। আমি বুঝতে পারছি না,

How the Community will be benefitted by such disruption of Democracy by induction of specialists.

অর্থ সংক্রান্ত ব্যাপারে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বার বার জানিয়েছেন সেটা সব সময় খোলা আছে। আমি মাননীয় স্পীকার, স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে আবেদন জানিয়ে বলব আজকে ক্লাস-১ এন্ড ২ গেজেটেড অফিসাররা যখন কর্মবিরতি করে সমাজে এইভাবে বিপর্যয় আনছেন তখন ক্লাস ৩ এন্ড ৪ ষ্টাফরা যদি এইভাবে ধর্মঘট করে, কর্ম বিরতি করে সমাজে অচল অবস্থা সৃষ্টি করে দিত তাহলে মুখ্যমন্ত্রী এই ক্লাস ৩ এন্ড ৪ ষ্টাফদের অনেক কড়া দাওয়াই দিতেন, প্রশাসনযন্ত্রের জন্য তারা শক্ত হয়ে এগিয়ে যেতে পারতেন। আমি দাবী করছি সমাজের এই সব অধস্তন মানুষদের জন্যই শুধু শাস্তির ব্যবস্থা কার্যকরী করা চলতে পারে না, সমাজের মানুষের সঙ্গে এদের যথাযোগ্য সংযোগের ব্যবস্থা নিতে হবে। আমি আর একটি কথা বলতে চাই, এই লড়াই জনগণের সাথে লড়াই, সরকারের সাথে লড়াই নয়। আমি আপনার মাধ্যমে সমাজের সমস্ত মেহনতী মানুষ তাঁতী, কামার, কুমোর, মুচি, ধোপা, যাদের জনজীবন বিপর্যস্ত হচ্ছে, আজকে যদি ওরা ধর্মঘট প্রত্যাহার না করে জনতার স্বার্থে তাহলে আমরা সামাজিক বয়কট করার আহ্বান জানাচ্ছি, এ না হলে সমাজকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে না, এ না হলে সরকারের ভাবমূর্তি বজায় থাকবে না, এ না হলে জনগণের আশা আকাঙ্খা পূর্ণ হবে না।

[2-10—2-20 p m.]

**Shri Pradip Bhattacharyya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে গুরুত্বপূর্ন বিষয়ে আমাদের শ্রদ্ধেয় অজয়দা প্রস্তাব এনেছেন আমি সেটা সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি। স্যার, সমর্থন জানাচ্ছি এই জন্য যে, আজকে পশ্চিমবাংলার উন্নয়নের দিক থেকে এবং আর্ত মানুষের সেবার দিক থেকে একটা কঠিন সমস্যার সৃষ্টি হয়েছে। আমাদের সমাজে যাঁরা সবচেয়ে উঁচু শ্রেণীতে বাস

করেন তাঁরা আজকে ধর্মঘট করে রয়েছেন এবং জনসাধারণকে তাঁদের ন্যায্য সুযোগ সুবিধা থেকে বঞ্চিত করছেন। স্যার, আজকে এই আলোচনায় অংশ গ্রহণ করে মাননীয় বিশ্বনাথবাবু বললেন যে, আমরা একটা কঠিন সময়ের মধ্যে দিয়ে যাচ্ছি। স্যার, মাননীয় বিশ্বনাথবাবুর কথা যদি সত্যি হয় তাহলে একথা অত্যন্ত দৃঢ়তার সঙ্গে আজকে বলা দরকার যে যদি তাই হয় তাহলে তার সমাধানের পথ কি সেটা খোঁজার সময় এসেছে। আজকে এই অবস্থায় আমরা বাংলাদেশের সাড়ে ৪ কোটি মানুষের ভবিষ্যত আগে দেখবো, না মুষ্টিমেয় কয়েকজন উচ্চ শ্রেণীর মানুষের দাবী দাওয়াকে বেশী করে প্রাধান্য দেব এই গুরুত্বপূর্ন প্রশ্নের উত্তর আজকে বিধানসভার প্রতিটি সদস্যকে গভীরভাবে চিন্তা করে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭১ সালের সেনসাস রিপোর্ট যদি দেখেন তাহলে দেখে অবাক হবেন যে, ওয়াকিং ক্লাস পপুলেসানের সংখ্যা ১৯৬১ সালে যেখানে ৩৩ শতাংশ ছিল সেটা সেখান থেকে নেমে আজকে ২৮ শতাংশে এসেছে। অর্থাৎ ৫ শতাংশ মানুষ কর্মচ্যুত হয়েছেন এবং সেই ৫ শতাংশ মানুষ শহরে আসছেন কিম্বা গ্রামে কর্মচ্যুত হয়ে কোনরকমে জীবন যাপন করছেন। আজকে সেইসব মানুষের জন্য বেশী করে সরকারকে চিন্তা করতে হবে, না, সমাজের উচ্চ শ্রেণীর লোক, যাঁরা ৫ শো টাকা মাইনা পান তাঁদের ৭শো টাকা মাহিনা করার জন্য সরকারকে বেশী চিন্তা করতে হবে, এ প্রশ্নের সমাধান আজকে করতে হবে। স্যার, একদিকে ক্লাস ইনটারেস্ট, কমিউনিটি ইনটারেস্ট এবং অন্য পাশে যদি আমার কাছে সারা দেশের প্রশ্ন আসে তাহলে বিবেকের কাছে প্রশ্ন করলে কিন্তু উত্তর আসবে যে, দেশের ইনটারেস্ট আগে আমাকে দেখতে হবে, তাকে প্রাধান্য দিতে হবে। সুতরাং আজকে পশ্চিমবঙ্গের ডাক্তার ইঞ্জিনীয়ারদের কাছে আমরা নিশ্চয় এই আবেদন রাখতে পারি যে, আপনারা যে পথে আন্দোলনকে নিয়ে গিয়েছেন এবং পশ্চিমবাংলার মানুষকে কঠিন সমস্যার মধ্যে ফেলেছেন সেই পথ থেকে আপনারা সরে আসুন, আপনারা সাধারণ মানুষকে তাদের মৌলিক অধিকার থেকে বঞ্চিত করবেন না। একজন ডাক্তার যখন ডাক্তারি পড়েন তখন যেমনভাবে তিনি রোগীদের চিকিৎসা করার প্রতিশ্রুতি দেন ঠিক তেমনিভাবে ভারতবর্ষের পবিত্র কনসটিটিউসানে একথা স্বীকার করে নেওয়া হয়েছে যে, প্রতিটি মানুষেরও একটা অধিকার আছে। একজন রোগীর যেমন অধিকার আছে ডাক্তারের কাছে গিয়ে চিকিৎসা নেবার, সরকারের কাছে গিয়ে প্রার্থনা জানাবার তার চিকিৎসার জন্য ঠিক তেমনি ডাক্তারদের কর্তব্য হচ্ছে মানুষের সেবা করা। সুতরাং আজকে কর্তব্য থেকে যাঁরা চ্যুত হচ্ছেন, মানুষের অধিকারকে যাঁরা খর্ব করার চেষ্টা করছেন, তাঁদের কাছে আজকে একথা পরিষ্কার করে বলার সময় এসেছে—আমি জানি, পশ্চিমবঙ্গের সমস্ত ডাক্তারবাবুরা এই ধর্মঘটের সামিল হতে চান না। আমরা জানি কতকগুলি কারণে হয়ত তাঁরা তাঁদের বক্তব্য সরকারের কাছে রেখেছেন কিন্তু আমরা এও জানি বহু ডাক্তারবাবু আছেন যাঁরা আজকে কাজ করতে চান। স্যার, বর্ধমান জেলার একজন সর্বজনশ্রদ্ধেয় ডাক্তারবাবু আমাকে চিঠি দিয়েছেন, তিনি লিখেছেন, আমি এ্যাপিল করছি সমস্ত ডাক্তার ভাইদের কাছে, তাঁরা যেন কাজে যোগদান করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভা থেকে নিশ্চয় আমরা একথা বলতে পারি পশ্চিমবঙ্গের সমস্ত ডাক্তার-বাবুদের কাছে যে, আপনারা এই ধারার আন্দোলনের পথ থেকে সরে গিয়ে পশ্চিমবাংলার মানুষকে বাঁচান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা কিন্তু আজকে বলতে হবে, আন্দোলনের এই দৃষ্টিভঙ্গীর পরিবর্তন তাঁদের করতে হবে। তাঁদের যদি সমাজ সম্পর্কে দৃষ্টিভঙ্গীর পরিবর্তন না হয় তাহলে কিন্তু কিছু দাবী দাওয়া মিটিয়ে দিলে সমস্যার সমাধান করা যাবে না।

তাই আগে দৃষ্টিভঙ্গীর পরিবর্তন করা দরকার। আমি আশা করি এই সম্পর্কে পশ্চিম-বঙ্গের সর্বহারা ডাক্তারা এবং ইঞ্জিনীয়াররা সচেতন হবেন। এই কথা বলে আমি আশা করি তাঁরা ধর্মঘট তুলে নিতে আসবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Satya Ranjan Bapuli :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গরীব সর্বহারার নেতা বিশ্বনাথবাবু ক্লাস ওয়ান, ক্লাস টু'র জন্য যে দুঃখ বেদনা দেখালেন তারজন্য আমি তাকে ধন্যবাদ দিচ্ছি। কারণ আজকে ঘরের মধ্যে, এই বিধানসভার মধ্যে যাদের জন্য সংগ্রাম করছেন, আমি জানিনা তাদের

হয়ে সংগ্রাম করার জন্য তিনি মাঠে আমাদের সঙ্গে নামতে প্রস্তুত আছেন কি না। তবে ক্লাস ওয়ান, ক্লাস টু অফিসারদের সাপোর্ট করার জন্য আজকে এই মর্যাদার লড়াই হচ্ছে তিনি তাদের অংশীদার হয়ে জনসমক্ষে বলুন আমাদের চ্যালেঞ্জ গ্রহণ করবেন। আমরা আজকে ২১৭ জন এম, এল, এ শুধু নয়, আমরা সাড়ে ৪ কোটি মানুষের কাছে যেতে প্রস্তুত আছি এবং তারা যেতে প্রস্তুত আছেন কিনা এই একটা ইস্যু নিয়ে আমি তা হাউসের কাছে রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সি, পি, আই বন্ধুরা অত্যন্ত বিপদে পড়েছেন। কারণ তারা পশ্চিমবাংলায় আর কোন ইস্যু খুঁজে পাচ্ছিল না, এই একটা ইস্যু তারা খুঁজে পেয়েছেন টেকনোক্র্যাট এবং ব্যুরোক্র্যাটদের সংগ্রাম। মেহনতী মানুষ বলে ভাই বলে ভাল বেসে এই টেকনোক্র্যাটদের কাছে টেনে নিয়েছে। আজকে খুব লজ্জার কথা, দুঃখের কথা, আজকে ওরা খাদ্যের অভাবের কথা বলে, খাদ্যের দাবীর কথা বলে। আজকে বিশ্বনাথবাবু কি চিন্তা করেছেন যে আজকে ২৯দিন সীজ ওয়ার্কের ফলে পশ্চিম-বঙ্গের ২৯ মাসের উন্নতি, প্রগতি সমস্ত ধ্বংস হয়ে গেল। আজকে এই ২৯ দিনে যে ক্ষতি হল, এটা আগামী দিনে যদি সুন্দরবন এম্ব্যাঙ্কমেন্ট-এ মাটি না পড়ে সেখানে হাজার হাজার একর জমি নোনা জলে ভেসে যাবে। সেখানে চাষ হবে না, লোককে খেতে দিতে পারবে না, লোকের মুখে ভাত দিতে পারা যাবে না, কিন্তু এই চিন্তা তারা করেন না। ওরা এসেছেন ধ্বংসের মধ্যে দিয়ে তাই পশ্চিমবাংলার প্রগতিকে ধ্বংস করে আবার শ্মশানে পরিণত করতে চান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খুব দুঃখের কথা, ক্ষোভের কথা আমরা বিশ্বনাথবাবুর কাছ থেকে একটা সুন্দর কথা শুনতে চেয়েছিলাম তিনি বলবেন আজকে এই যে সীজ ওয়ার্ক হচ্ছে এটা অবৈধ, অবিলম্বে এটা বন্ধ করা দরকার জন-সাধারণের স্বার্থে, পশ্চিমবঙ্গের সাড়ে ৪ কোটি মানুষের স্বার্থে তাদের দিকে তাকিয়ে, মুষ্টি-মেয় লোকের স্বার্থের দিকে না তাকিয়ে। কিন্তু আজকে তারা পার্টিবাজী করে পশ্চিম-বঙ্গের জনজীবনকে বিপন্ন করছেন। পার্টিবাজী করে ডাক্তারদের হাতের কাছে রাখবেন। ডাক্তাররা সমাজবন্ধু শ্রদ্ধেয় তারা, তারা হয়ত কাজ করতেন, ইঞ্জিনীয়াররা কাজ করতেন কিন্তু তাদের একটা ইস্যু খুঁজে তাদের পিছনে ধোয়া দিচ্ছেন যাতে তারা কাজ না করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিশ্বনাথবাবুর বক্তব্য ধৈর্য্যসহকারে শুনেছি। তিনি বক্তব্য রেখে বাইরে চলে গেলেন। আজকে যদি আমি তাকে সামনে পেতাম তাহলে তাকে একটা প্রশ্ন করতাম যে তিনি কিছুদিন আগে সুন্দরবন ঘুরে এসেছেন তিনি দেখেছেন আজকে মাটি পড়েনি। তিনি দেখেছেন যে সমস্ত উন্নয়নমূলক কাজ হচ্ছিল সেগুলি বন্ধ হয়ে গেছে এগুলি কি ৮ শত ইঞ্জিনীয়ার এ্যান্ড ডাক্তারদের স্বার্থে কি না, তিনি দেখেছেন আজকে সাড়ে ৪ কোটি মানুষের কি হবে, তিনি ভেবেছেন কি এই যে সাড়ে ৪ কোটি মানুষ তাদের খাওয়ানোর দায়িত্ব যেমন আমাদের আছে তেমনি তাদেরও আছে? আজকে তারা ধ্বংসের মুখে নিয়ে যেতে চাইছেন। আমাদের শ্রদ্ধেয় অজয় কুমার মুখার্জী যে প্রস্তাব এনেছেন আমি তাকে পূর্ন সমর্থন করি এবং বিশ্বাস করি যে এই সাড়ে ৪ কোটি মানুষও সমর্থন করবেন। আর বিশ্বনাথবাবু যে সংসোধনী এনেছেন সেটা ছেঁড়া কাগজের মত ছুড়ে ফেলে দেবে।

**Shri Subrata Mukhopadhaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভার সদস্য শ্রদ্ধেয় অজয় কুমার মুখার্জী যে প্রস্তাব এনেছেন আমি তাকে পূর্ণ সমর্থণ করছি। কেন করছি এটা সকলের বিচার করা দরকার এবং উদ্বেগের সঙ্গে আমি যেটুকু মনে করছি আপনার মাধ্যমে সভায় উপস্থাপিত করছি। ডাক্তারদের অথবা ইঞ্জিনীয়ারদের আন্দোলন করার অধিকার নেই একথা মাননীয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে আমরা কেউ বলছি না। আন্দোলন আইনত অথবা ন্যায্যত কতদুর সত্য সেটা যাচাই করতে হবে। এটা দাবী যে দাবী হয়ত আইনত সত্য কিন্তু সেটা ন্যায়ত সত্য নাও হতে পারে।

[2-20—2-30 p.m.]

ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের পক্ষ থেকে বিভিন্নভাবে বাংলাদেশের মানুষের কাছে বলা হয়েছে এবং কিছু কিছু রাজনৈতিক দল, সেই রাজনৈতিক দলের যে সব অংশ নয়, যাঁরা

বিভ্রান্তির সৃষ্টি করতে চান, তাঁরা চেষ্টা করছেন যে এটা আমলাতন্ত্রের বিরুদ্ধে একটা আঘাত। আমি জোরের সঙ্গে বলতে চাই, একটা ডাক্তার এবং একটা ইঞ্জিনীয়ার, সে যদি এই কাঠামোর মধ্যে একটা বিচ্ছিন্নভাবে যদি ভাল ডাক্তারকে সেক্রেটারী করে দেওয়া হয় তাহলে সেটা আমলাতন্ত্রের বিরুদ্ধে আঘাত হয় না। এই কাঠামোর যতদিন পর্য্যন্ত না পরিবর্তন হবে—কম্যুনিস্ট পার্টির কোন তাত্তিক আছেন লেনিনবাদে দীক্ষা নিয়েছেন, তিনি এই কথা বলতে পারেন ডাক্তার এবং ইঞ্জিনীয়ার একবারও সাধারণ মানুষের সঙ্গে তাল মিলিয়ে বলেছেন কি যে বুরোক্রাসিকে আঘাত করতে হবে, ব্যুরোক্রাসি আমাদের ভগ্ন স্বাস্থ্যকে আরও ভগ্ন করে দিচ্ছে, এই কথা তাঁরা কোনদিন বলেননি। তাদের দাবীকে জোরদার করবার জন্য একটা সেন্টিমেন্ট্যাল ইস্যু করে দেওয়া হয়েছে। আমার কাছে ব্যুরোক্রাসি ঘৃণ্য, এবং আমলাতন্ত্রের কি জঘন্য অত্যাচার, আমি সেটা প্রশাসনের মধ্যে এবং বাইরে থেকে উপভোগ করেছি। আমি ঘৃণা করি ব্যুরোক্রাসিকে, আমি ঘৃণা করি ব্যুরোক্রাটকে। আমি এই তলার মানুষকে ঘৃণা করি না। আমি ঘৃণা করি এই কাঠামোর মধ্যে দিয়ে প্রতিদিন যে ব্যুরোক্রাসি জন্ম নিচ্ছে তাকে। এবং আঘাত করতে হবে তাকে। এই কম্যুনিস্ট, কংগ্রেস, এই সঙ্কীর্ণতার উর্ধে উঠে এসে এই ব্যুরোক্রাসিকে ধ্বংস করতে হবে। বিশ্বনাথবাবু অনেক পুরান মানুষ তিনি কি এখানে বলতে পারবেন যে আজ পর্য্যন্ত ডাক্তার এবং ইঞ্জিনীয়ার, এই শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে শিক্ষনপ্রাপ্ত হবার পরে রাইটাস বিল্ডিংসে সেক্রেটারী হয়ে বসবার সঙ্গে সঙ্গে সমাজের সেই সমস্ত আমলাতন্ত্র উচ্ছেদ হয়ে যাবে? আমি নিজে বিশ্বাস করি না এবং কেউই এই কথা অস্বীকার করবেন না। স্বভা-বতঃই মূল সত্য যেখানে রয়েছে, আঘাত সেইখানেই দিতে হবে, আঘাত অন্য জায়গায় নয়। আমার সহকর্মী বন্ধু প্রদীপ ভট্টাচার্য্য মহাশয় যে কথা বলেছেন যে যেখানে ছোট স্বার্থ আমি তখন মনে করি না যে তা সম্পূর্ণ অগ্রাহ্য করতে। মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা বলেছেন সেটা বিচার করতে হবে। তা অন্য কোন দেশের মুখ্যমন্ত্রী বলেছেন কি না সন্দেহ। তিনি বলেছেন যে মানুষ বিচার করে আমরা করবো। এই কথা তো বলা হয়নি যে আমরা ডাক্তারকে করবো না, ইঞ্জিনীয়ারকে করবো না? অতএব সেন্ট পার সেন্ট আই, এ, এস, আই, পি, এস'কে করা হবে এই কথা তো বলা হয়নি। বলা হয়েছে যে ভাল মানুষ পেলে করা হবে, আমার ছোট্ট প্রশাসনিক অভিজ্ঞতা থেকে আমি বলছি নোট করে নিন কম্যুনিস্ট পার্টির সদস্যারা যে আমি আমার জীবন দিয়ে দেখেছি, আমার হাতে সি, এম, পি, ও'র আংশিক দায়িত্ব ছিল এবং সেই সি, এম, পি, ও'র দায়িত্বে একজন আই, এ, এস অফিসার ছিলেন যাঁর নাম মিঃ কল্যাণ বিশ্বাস। তাঁর ফাইলটাকে রেডি করে একজন ইঞ্জিনীয়ার মিঃ আর এন মুখার্জী, তাঁকে সমস্ত দায়িত্ব দেওয়া হয়েছিল। টেক-নিক্যাল অফিসারের হাতে ভার দিয়ে আমি আমার জীবন দিয়ে প্রমাণ করে দিয়েছি। সুতরাং মানুষই হচ্ছে সবচেয়ে বড় সত্য কথা। কোন বিশেষ সিসটেম সেখানে বড়, এটা সত্য কথা নয়। সুতরাং এই ক্ষুদ্র চিন্তার উর্দ্ধে থাকবেন। আমি আবেদন করবো মাননীয় কম্যুনিস্ট সদস্যদের কাছে—তাদের মধ্যে দুটো ভাগ আছে, যারা বিভিন্নভাবে চক্রান্ত করে ষড়যন্ত্র করার চেষ্টা করছেন। ষড়যন্ত্র যারা করেন, তারা কি প্রকৃতকে বিশ্বাস করেন? এই সদস্যারা কোন পথে যাচ্ছেন, তার বিরুদ্ধে প্রতিবাদ করুন। রাজ-নৈতিক শোষকদের চিহ্নিত করা দরকার। আমি ইঞ্জিনীয়ার এবং ডাক্তারদের শ্রদ্ধা করি। আমি আজকে সবচেয়ে একটা বড় কথা বলতে চাই যে ব্যক্তিগত স্বার্থকে যদি আমরা বিসর্জন দিতে না পারি, সে ডাক্তারই হই, ইঞ্জিনীয়ার হই, রাজনীতিবিদ হই বা অন্য সমাজনীতিবিদ হই, তাদের সমস্ত কিছু ব্যর্থ হয়ে যাবে। ন্যাশন্যাল ডেভলপমেন্ট এবং ইন্টারন্যাশন্যাল কো-অপারেশন যদি সব থেকে বড় এবং সত্য কথা হয় তাহলে এই ক্ষুদ্রতা এবং সঙ্কীর্ণতার উর্দ্ধে সকলকে আসতে হবে। আমরা উদাহরণ দিয়ে বলতে পারি যে ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে—তাদের কামানের বিরুদ্ধে আমরা কি মোকাবিলা করে-ছিলাম কামান দিয়ে? আমরা মোকাবিলা করেছিলাম আপনার, আমার, সমস্ত স্বার্থকে বিসর্জন দিয়ে, সেই স্বার্থ দিয়ে আমরা মোকাবিলা করেছিলাম। আজকে আমাদের ধন-তন্ত্রের কাঠামো জর্জরিত করে রেখেছে, ব্যুরোক্রাসি রয়ে গেছে। সুতরাং তাকে যদি আঘাত করতে হয় তাহলে এই রকম ক্ষুদ্র স্বার্থকে বিসর্জন দিয়ে করা যায় না, আমি বিশ্বাস করি না যে এই ক্ষুদ্র স্বার্থকে বিসর্জন দিয়ে আমরা নেতাজী হয়ে যাবো অথবা দেশবন্ধু চিত্তরঞ্জন

হয়ে যাবো। কিন্তু তাঁদের জীবন অনুসরণ করে লক্ষ ভাগের এক ভাগ যদি আমরা ব্যক্তিগত জীবনে স্বার্থ ত্যাগ করতে পারি, সেটাই বড় কম্যুনিস্ট সত্য হবে, সেটাই বড় গান্ধীবাদ হবে। সুতরাং আমি আশা করছি, আমরা সমবেতভাবে আজকে সমাজের বৃহত্তর মানুষের স্বার্থ রক্ষা করবার জন্য আবেদন করবো ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের কাছে, এই পথ আপনারা পরিত্যাগ করুন এবং পরিত্যাগ করে আমাদের সরকারের পক্ষ থেকে আমাদের নেতা যে কথা বলেছেন যে যোগ্য মানুষকে উত্তরাধিকার সুত্রে গ্রহণ করা হবে। মানুষ এবং যোগ্যতা সবচেয়ে বড় কথা, বিশেষ কোন মানুষ, বিশেষ কোন সম্প্রদায় বড় কথা নয়। আজকে তো আমি অনেক শিক্ষাই অনেক মানুষের চেয়ে কম জানি, অনেক ডাক্তার এবং অনেক ইঞ্জিনীয়ারের চেয়ে কম জানি, তারা কি বলবেন যে কালকে আমাদের মন্ত্রী করা হোক? অনেক মানুষ অনেক বিষয়ে অনেক কিছুই জানেন কিন্তু সোশ্যাল ফিলজফি আমরা অনেক মানুষের চেয়ে অনেক বেশী জানি, সেই জন্যই আমরা মন্ত্রী। আমরা রাজনীতি করি, সুতরাং বিচার সেখানেই করতে হবে যে কার কতটুকু যোগ্যতা আছে। আমি সোস্যাল ফিলজফি অনেক আই, এ, এস অফিসারের চেয়ে বেশী জানি সেই জন্য আমরা মন্ত্রী, আমরা রাজনীতি করি, সুতরাং বিচার সেখানে করতে হবে যে কার কতটুকু যোগ্যতা আছে। আমি সোস্যাল ফিলজিফি অনেক আই, এ, এস অফিসারের চেয়ে বেশী জানি এবং ইলা দেবীও অনেক বেশী জানেন সোশ্যাল ফিলজফি, তার জন্যই উনি বিধানসভার সদস্য এবং আমি মন্ত্রী প্রভৃতি হয়ে এখানে এসেছি। আজকে বহু অধ্যাপক রয়েছেন তাঁরা তো শিক্ষামন্ত্রী বা শিক্ষা সচিব হতে পারতেন এবং সর্বস্তরে সচিব এবং মন্ত্রী হবার দাবী নিয়ে তাঁরা সোচ্চার হয়ে উঠতে পারতেন। স্বভাবতঃই আমি আশা-বাদী, এই বিধানসভার মাধ্যমে এবং আপনার মাধ্যমে সমস্ত মানুষের কাছে আবেদন করতে চাই যে এটা একটা আই ওয়াশ করা হচ্ছে ন্যায়সঙ্গত মুভমেন্ট বলে। কিন্তু যে আই ওয়াশ মুভমেন্টের ফ্যালাসি তৈরী করা হয়েছে, ঠিক মুভমেন্টকে ইলিউশন করে বাস্তবে তাকে ব্যর্থ করবার জন্য এই আবেদনকে গ্রহণ করা হোক, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ॥

**Shri Monoranjan Pramanik :**

স্পীকার স্যার, শ্রদ্ধেয় শ্রীঅজয় কুমার মুখোপাধ্যায় মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে বর্তমানে টেকনোক্র্যাটরা গত ২৭ দিন ধরে ধর্মঘটের মাধ্যমে সারা পশ্চিমবঙ্গে যে তুঘলকী রাজত্বের সৃষ্টি করেছে তা অবিলম্বে শেষ হওয়া প্রয়োজন। এই ধর্মঘটের ফলে দেশের অগ্রগতি ব্যাহত হচ্ছে। পূর্ত বিভাগের, বিদ্যুৎ বিভাগের, সেচ বিভাগের উন্নয়নমূলক কাজগুলি বর্তমান অবস্থায় ব্যাহত হচ্ছে। সারা দেশে যে উন্নয়নমূলক কর্মযজ্ঞ শুরু হয়েছিল তা আজকে ব্যাহত হচ্ছে। জনসেবা যাদের ধর্ম তারা আজকে নিজেদের জন্য জনস্বার্থকে বলি দিতে উদ্যত। টেকনোক্র্যাটরা মুখে ব্যুরোক্র্যাটদের বিরুদ্ধে বলছেন। অথচ বিচিত্র ব্যাপার এরা আবার ব্যুরোক্র্যাট হতে চাইছেন। এদের দাবী মেনে নিলে আরো ৬৫০০জন নতুন ব্যুরোক্র্যাট সৃষ্টি হবে। বর্তমানে ৫০ জন আই, এ, এস-এর ভারে দেশবাসী জর্জরিত। টেকনো-ক্র্যাটরা আই, এ, এস হতে চান কিন্তু আই, এ, এস হবার জন্য প্রতিটি গ্রাজুয়েটের কাছেই পথ খোলা আছে। এর জন্য আন্দোলনের প্রয়োজন কোথায়? বর্তমানে আমরা দেখতে পাচ্ছি, বর্ধমানের এ, ডি, এম মিঃ বাসু রায় সুপারেনটেনডিং ইঞ্জিনীয়ার থেকে আই, এ, এস, হয়েছেন। মিঃ এন কে বিশ্বাস ইঞ্জিনীয়ার থেকে কমিশনার টাউন এন্ড কান্ট্রি প্ল্যানিং হয়েছেন। মিঃ ভার্মা ইঞ্জিনীয়ার থেকে কমিশনার ফর কমার্স এন্ড ইন্ডাষ্ট্রিস হয়েছেন। সাইন্সের ছাত্র বি, আর, গুপ্ত চিফ সেক্রেটারী হয়েছেন। যে কোন গ্রাজুয়েটই আই, এ, এস হতে পারেন। পরিশেষে আমি ডাক্তার ও ইঞ্জিনীয়ারদের শুভ বুদ্ধির কাছে বিনীত আবেদন করে বলি যে, এই মুহূর্তে কাজে যোগ দিয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনায় বসুন সত্যিকারের সমস্যার সমাধানের জন্য।

**Shrimati Ila Mitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয় নিয়ে এখানে আলোচনা হচ্ছে আমি সেই বিষয়ের উপর আমার বক্তব্য রাখছি। এখানে জয়নাল আবেদিন মহাশয়, সাহেব এবং আরো অনেকে কমিউনিষ্ট পার্টিকে গালাগাল করে অনেক কিছু বললেন, সেটা আমার বিষয় বস্তু নয় এবং সে বিষয়ে বলে আমি সভার মর্যাদা হানি করব না। এই সভার মর্যাদা আমরা সভার অনেক দিনের পুরানো সভ্য হিসাবে রক্ষা করতে চাই। সেই কারণে আজকে যে গুরুতর বিষয় নিয়ে আলোচনা হচ্ছে, এই বিষয়ের একটা সুষ্ঠু মীমাংসা আমরা চাই। এই সম্পর্কে আমাদের মিলিত নিবেদন হচ্ছে, কমিউনিষ্ট পার্টি সামগ্রিকভাবে এই সমস্যার সমাধান চাইছেন এবং এটা কমিউনিষ্ট পার্টির একাংশের কথা নয়, আমি গোটা কমিউনিষ্ট পার্টির কথা উপস্থিত করছি। এখানে আমাদের শ্রদ্ধেয় অজয়দা যে প্রস্তাব উত্থাপন করেছেন তাতে আমার সংশোধনী আছে এবং সেই সংশোধনী আমি মুভ করছি। সংশোধনীটি আমি আর পড়ে দিচ্ছি না। সংশোধনীর মুখ্য বিষয়বস্তু হচ্ছে ডাক্তার ও ইঞ্জিনীয়ারদের কর্মবিরতির ফলে যে অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়েছে এ বিষয়ে কোন সন্দেহ নাই। কারণ এর আগে আবদুল বারি বিশ্বাস মহাশয়, সাহেবও বলেছেন যে, সমস্ত কর্মোদ্যোগ ব্যাহত হচ্ছে ইত্যাদি। কাজেই এই সম্বন্ধে কোন ডিসপুট নেই। এই অবস্থার কিভাবে মীমাংসা করা যায় এবং এটা এখনই করা দরকার--এই বিষয়ে আমরা সকলেই চেষ্টা করব। এখানে উনি ওনার প্রস্তাবের মধ্যে বলেছেন যে ডাক্তার ইঞ্জিনীয়াররা দেশের সম্পদ উৎপাদন করে।

[2-30—2-40 p.m.]

ডাক্তার, ইঞ্জিনীয়াররা তো আপনাদের লোক। মুখ্যমন্ত্রী তো তাঁদেরই প্রতিনিধি। তাঁরা যে সম্পদ সৃষ্টি করছেন সেটা তো দেশেরই সম্পদ। কাজেই ডাক্তার, ইঞ্জিনীয়ারদের প্রতিনিধি হিসেবে মুখ্যমন্ত্রী নিজে এবং মন্ত্রীসভা এগিয়ে আসুন। তাঁরা তো আপনাদের ঘরের লোক। আপনারা কি দেশের কথা বুঝতে পারছেন না? এটা কি সঙ্কীর্ন স্বার্থের কথা? আমি এখানে বক্তৃতা করতে আসিনি। কংগ্রেসের ইলেকসান ম্যানুফেসটোতে যে কথাগুলি লেখা আছে, প্রধানমন্ত্রী যে কথাগুলি বলেছেন, বেতন কমিশনের যে রিপোর্ট এবং নানাভাবে বিশেষ করে যে সমস্ত কথাবার্তাগুলি বলেছেন কৈ এ সম্পর্কে তো একটা কথা বললেন না? ইন্দিরা গান্ধী কি সঙ্কীর্ন স্বার্থের কথা বলেছেন? জহরলাল নেহেরুও বলেছেন যে এঁদের যথাযোগ্য স্থানে দিতে হবে, কারণ এঁদের উপর দেশের ভবিষ্যৎ অধিকতরভাবে নির্ভরশীল। এটা কি সম্পূর্ন স্বার্থের উপর দাঁড়িয়ে তাঁরা বলেছিলেন; এটা একটা জাতীয় দাবী যে ইংরেজ আমল থেকে শাসন কাঠামো চলে আসছিল তাকে যদি ভাঙ্গতে না পারি তাহলে আমরা এগুতে পারব না। সেই কাঠামোকে ভাঙ্গার পদক্ষেপ হিসেবে ডাক্তার ইঞ্জিনীয়াররা এই দাবী করেছেন। এই দাবী আমাদের কংগ্রেসের, পি, ডি, এ-এর দাবী। এই দাবীর কথা আমরা আমাদের ইলেকসান ম্যানুফেসটোতে বলেছি, পি, ডি, এ-এর ম্যানুফেসটোতে বলেছি এবং সেইজন্যই আমরা ডেমোক্র্যাটিক এ্যালায়েন্স-এ আছি, পি, ডি এ-তে আছি--আমাদের দাবী ছিল যে পুঁজিবাদ কাঠামো আছে তাকে ভেঙ্গে আমরা প্রগতিশীল উন্নয়ন করব। তাই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব আপনি তাঁদের সঙ্গে বসুন, তাঁরা তো মুখ্যমন্ত্রীর নিজের লোক। তিনি যদি চান আমরা নিশ্চয় তাঁর সঙ্গে বসতে পারি। আমরা চাই সুষ্ঠু মীমাংসা হোক। আমার বিশ্বাস মুখ্যমন্ত্রী এই দাবীর পক্ষে এবং এই দাবী মুখ্যমন্ত্রীর নিজের দাবী। তিনি তাঁদের সঙ্গে বসুন। এই দাবী মন্ত্রীসভার দাবী। অতএব এই দাবীকে পূরণ করার জন্য আপনারা চেষ্টা করবেন এবং বলবেন যে আমাদের এই অবস্থা এবং এই অবস্থার মধ্যে আমরা এই টুকুন করতে পারছি। এই ডাক্তার, ইঞ্জিনীয়ার, বৈজ্ঞানিকরা মন্ত্রীসভার নিজের লোক তাঁদের প্রতি আপনারা হোস্টাইল হবেন না। তাঁদের দেশদ্রোহী, সমাজদ্রোহী বলবেন না। অনেকে জিজ্ঞাসা করছেন এইসব কি মন্ত্রীসভার কথা যা সব খবরের কাগজে বরুচ্ছে? এটা কি প্রগতিশীল সরকারের কথা?

যে সরকারকে আমরা সমর্থন করি সেই সরকার কি কখনও আপনাদের এটা বলতে পারেন আপনারা হচ্ছেন সমাজদ্রোহী, দেশদ্রোহী? আমি মনে প্রাণে একথা বিশ্বাস করি না। আমরা আপনাদের সঙ্গে বসে নিশ্চয়ই মীমাংসা করব এই বিশ্বাস আমি রাখি। আমি জানি অর্থনৈতিক সমস্যা আছে, আমি জানি নানা সমস্যা থাকতে পারে, আমি বলব মুখ্যমন্ত্রী আবার বসুন। আমি জানি অজিতবাবু নিশ্চয়ই এই ডাক্তারদের পাশে দাঁড়িয়ে তাঁদের দাবীকে সমর্থন করবেন, আমি জানি ভোলাবাবু ব্যাক্তিগতভাবে তাঁদের দাবী সমর্থন করেন। কাজেই তাঁরা তাঁদের সঙ্গে বসে একটা সঠিক মীমাংসায় আসুন। ঐভাবে সমাজ-দ্রোহী, দেশদ্রোহী ডি আই আর এইসব করে তাঁদের হোস্টাইল করে দেবেন না। প্রগতি-শীল যে কর্মসূচী গ্রহণ করেছি আসুন সেই কর্মসূচীকে রূপায়িত করি এবং ডাক্তার ইঞ্জি-নীয়ারদের সঙ্গে অবিলম্বে বসে একটা মীমাংসায় উপনীত হই। ডাক্তার এবং ইঞ্জিনীয়ার-দের বলব দেশের সামগ্রিক অবস্থা বিবেচনা করে মুখ্যমন্ত্রীর এবং মন্ত্রীসভার সঙ্গে বসে একটা সঠিক মীমাংসায় আসুন। এই কথা বলে পুনরায় বলছি অবিলম্বে একটা সঠিক মীমাংসায় আসুন।

**Dr. Gopal Das Nag** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৭দিন ব্যাপি চিকিৎসক এবং ইঞ্জিনীয়ারদের কর্মবিরতি সম্বন্ধে এই সভায় সর্বজনশ্রদ্ধেয় মাননীয় সদস্য শ্রীঅজয় মুখোপাধ্যায় মহাশয় একটা প্রস্তাব এনেছেন যাঁরা কর্মবিরতি করছেন সেই ইঞ্জিনীয়ার এবং চিকিৎসকদের কাছে একটা আবেদন জানিয়ে যে আপনারা কর্মবিরতি প্রত্যাহার করে নিন, নিয়ে মুখ্যমন্ত্রী মহাশয়ের দেয় যে এ্যাসিওরেন্স সেই এ্যাসিওরেন্সের ভিত্তিতে আলোচনায় বসে আপনাদের যে জায়গাগুলি এখনও অসম্পূর্ণ আছে সেগুলি পূরণ করে নিন। সেই প্রস্তাবের পরিপ্রেক্ষিতে কমিউনিষ্ট পার্টি অব ইন্ডিয়ার নেতা এবং এই বিধানসভার মাননীয় সদস্য শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায় একটা এ্যামেন্ডমেন্ট এনেছেন। আমি দুটোই দেখছিলাম। বিশ্বনাথবাবু এখানে নেই, তিনি থাকলে সুবিধা হত, মূল প্রস্তাব এবং এ্যামেন্ডমেন্ট এই দুটোর মধ্যে কোন মৌলিক প্রভেদ আছে বলে আমি বুঝতে পারলাম না যদি না তাঁর সেকেন্ড এ্যামেন্ড-মেন্ট'এ ঐ কমিটি তৈরী করার কথাটুকু আমরা যুক্ত করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পশ্চিমবঙ্গের বর্তমান মন্ত্রীসভার একজন মন্ত্রী, কিন্তু পেশাগতভাবে আমি একজন চিকিৎসক। শুধু তাই নয় চিকিৎসকদের যে সর্বভারতীয় জাতীয় সংস্থা ইনডিয়ান মেডি-কেল এ্যাসোসিয়েসান তার সঙ্গে আমি আজও খুব ঘনিষ্ঠভাবে জড়িত। সুতরাং পেশাগত অভিজ্ঞতার ভিত্তিতে চিকিৎসকদের সুবিধা অসুবিধার কথা আমার অজানা নয় এবং পশ্চিমবঙ্গ সরকারের কিছুদিন মন্ত্রী থাকার ফলে প্রাদেশিক সরকারের কনস্টেনট্‌স এন্ড লিমিটেসানসও আমার অজানা নয়। সুতরাং আমি যা বলব তাতে আমার উভয় ভূমিকার উপলব্ধি প্রতিফলিত হবে। সেদিক থেকে আমি দেখেছিলাম এই প্রস্তাবের মধ্যে বিশেষ কোন তারতম্য কিছু নেই। বিশ্বনাথবাবু একটা খুব মৌলিক প্রশ্ন তুলেছেন—হোয়াট সুড বি দি রোল অব দি এ্যাসেম্বলী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতো খুব পরিষ্কার, রোল অব দি এ্যাসেম্বলী হচ্ছে জনমত কি সেটা এ্যাসেম্বলীতে প্রতিফলিত হবে, দেশের মানুষ সেই সমস্যা সম্বন্ধে কি ভাবছে এ্যাসেম্বলীতে সে সম্বন্ধে প্রতিফলিত হবে এবং সেটা প্রতিফলিত হওয়ার পর যাঁরা নির্বাচিত প্রতিনিধি তাঁরা ডিরেকসান দেবেন গভর্নমেন্টকে যে কি করা উচিত। আজকে বিধানসভায় যদি এই মত প্রতিফলিত হয় যে জনসাধারণের স্বার্থ রক্ষা করার ক্ষেত্রে চিকিৎসক এবং ইঞ্জিনীয়াররা তাঁদের কর্মবিরতি প্রত্যাহার করে নিন, নিয়ে মুখ্যমন্ত্রীর দেওয়া যে এ্যাসিওরেন্স তার ভিত্তিতে তাঁর সঙ্গে আলোচনা করে তাঁদের অমী-মাংসিত অংশগুলির মীমাংসা করে নিন দ্যাট ইজ দি ডাইরেকসান অলসো।

[2-40—2-50 p.m.]

আমি জানিনা বিশ্বনাথবাবু এই প্রশ্ন কেন তুললেন যে, রোল অব দি এ্যাসেম্বলীর সঙ্গে মাননীয় সদস্য অজয়বাবুর যে প্রস্তাব তার মধ্যে কোন সংগতি তিনি খুঁজে পাচ্ছেন না। রোল অব' দি এ্যাসেম্বলী যেটা হওয়া উচিত তার সঙ্গে সংগতি রেখেই অজয়বাবু এই

হাজার শিক্ষানবীশ পেশকার/খাঁচ মোহরার/আমিনদের বিভিন্ন সেটেলমেন্ট ক্যাম্পে প্রশিক্ষন দেওয়া হচ্ছে। প্রশিক্ষনান্তে তাদের নিয়মিতভাবে উদ্দিষ্ট পদে নিয়োগ করা হবে ও রিভি-সন্যাল সেটেলমেন্টের কাজ করার জন্য বিভিন্ন কর্ম্মক্ষেত্রে পাঠান হবে। এই কর্ম্মসূচী অনুযায়ী আনুসঙ্গিক অন্যান্য কাজে আরো পাঁচ হাজারের মতো লোকের কর্ম্মসংস্থানের সুযোগ রয়েছে।

**ন্যস্ত জমি ও তার বিতরণ**

গত ডিসেম্বর মাস পর্য্যন্ত পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইনে ন্যস্ত কৃষি জমির পরিমাণ ৯ লক্ষ ৫০ হাজার একর এবং ভূমি সংস্কার আইনে ন্যস্ত কৃষি জমির পরিমাণ ৫৫০০০ একর; ন্যস্ত অকৃষি জমি ও বনভূমির পরিমাণ যথাক্রমে ৫ লক্ষ ৪৪ হাজার ও ৯ লক্ষ ৭০ হাজার একর। ন্যস্তকৃষি জমির মধ্যে ১ লক্ষ ৩০ হাজার একর বর্ত্তমানে বিলি বন্দোবস্তের অনুপযোগী। ৮৩,৫০০ একরের মত কৃষি জমি দখল নেওয়ার আগে বা ৬১,০০০ একরের মত জমি দখল নেওয়ার পরেও আদালতের ইনজাংকশনে আবদ্ধ থাকায় বিলি বন্দোবস্ত করা সম্ভব হয় নি। পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইন সংশোধনের ফলে তার বিতরণ কিছুটা ত্বরান্বিত হবে। এ ব্যাপারে এতদিন বিশেষ অগ্রগতি সম্ভব হয়নি কারণ সংশোধনী আইনটির বৈধতা মহামান্য হাইকোর্টের বিচার্য্য বিষয় ছিল এবং এ ব্যাপারে একটি ইন-জাংকশনও ছিল। অতি সম্প্রতি এই ব্যাপারটির নিষ্পত্তি হয়েছে এবং আইনটির বৈধতা হাইকোর্ট কর্তৃক স্বীকৃত হয়েছে। তাহলেও হাইকোর্টের নির্দেশ যে সকল মামলা কোর্টে বিচারাধীন আছে সেগুলির নিরসনের জন্য প্রতিটি ক্ষেত্রে সরকার পক্ষকে আদালতে পৃথক-ভাবে আবেদন করতে হবে। এ সম্বন্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। গত ডিসেম্বর মাস পর্য্যন্ত বিতরণযোগ্য ৬ লক্ষ ৭৫ হাজার একর জমির মধ্যে ৪ লক্ষ ২৬ হাজার একর জমি ভূমিহীন ও দরিদ্র চাষীদের মধ্যে বিতরণ করা হয়েছে। ৪৮ হাজার একর জমি বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য সরকারের অন্যান্য বিভাগকে হস্তান্তর করা হয়েছে। অবশিষ্ট জমি বিতরণ ত্বরান্বিত করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**রাজস্বের হার পুনর্নির্দ্ধারণ**

১৯৭২ সালে ভূমি সংস্কার আইন সংশোধন করে রাজস্ব নূতন হারে নির্ধারিত হয়েছে। ছোট ছোট চাষীদের রাজস্বভার থেকে সম্পূর্ণরূপে অব্যাহতি দেওয়া ও সম্পন্ন চাষীদের কাছ থেকে অধিকতর হারে রাজস্ব আদায় করা ঐ সংশোধনীর উদ্দেশ্য। দার্জিলিং জেলার পার্ব্বত্য এলাকার চাষীদের বিশেষ অবস্থা বিবেচনা করে এই অধিবেশনেই ভূমি সংস্কার আইনের একটি সংশোধনী আনার প্রস্তাব আছে যেটি গৃহীত হলে দার্জিলিং-এর পার্ব্বত্য এলাকার জমির মালিকদের ১.২১৪ হেকটারের বেশী জমি থাকলেও সাবেক হারেই তাঁদের কাছ থেকে রাজস্ব আদায় করা হবে। ১·২১৪ হেকটার পর্য্যন্ত জমির মালিকরা রাজ্যের অন্যান্য অংশের মতই রাজস্ব ছাড় পেয়ে যাবেন।

মাননীয় সদস্যরা সকলেই অবগত আছেন যে রাজস্ব পুনর্নির্ধারণের আগে যে হারে রাজস্ব দেয় ছিল তা সাঁইত্রিশ বছর পূর্ব্ব থেকেই অপরিবর্তিত ছিল। এর মধ্যে ফসলের বাজার দর বহুগুণ বৃদ্ধি পেয়েছে এবং সরকারের বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা রূপায়ণের ফলে কৃষি জমির উৎপাদন ক্ষমতাও কিছু বেড়েছে। রাজস্ব পুনর্নির্ধারণের ফলে এখন মাত্র তাদেরই রাজস্ব দিতে হবে যাঁরা অপেক্ষাকৃত সঙ্গতিসম্পন্ন এবং জমির থেকে যাঁদের আয় উল্লেখযোগ্যভাবে বেড়েছে। এ আয় বৃদ্ধির জন্য তাঁরা অবশ্যই সমাজের কাছে ঋণী এবং যথাবিধি রাজস্ব আদায় দিয়ে এ ঋণ শোধ করা তাঁদের নৈতিক কর্ত্তব্য।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাচ্ছি যেন তাঁরা ভূমি রাজস্ব আদায়ের জন্য সরকার যে সকল ব্যবস্থা অবলম্বন করছেন তার সঙ্গে সক্রিয় সহযোগিতা করেন। সংশ্লিষ্ট রায়তদের কাছেও আমার আবেদন যে রাজস্ব তাঁদের আইনতঃ দেয় এবং যা না দেবার কোন নৈতিক বা যুক্তিসঙ্গত কারণ নেই তা পুরোপুরি আদায় দিয়ে তাঁরা দেশের উন্নয়নমূলক প্রচেষ্টায় সহায়তা করুন।

**কয়লাখনি জাতীয়করণ ও রয়্যালটি আদায়**

১৯৭৩ সালের ৩১শে জানুয়ারী থেকে কেন্দ্রীয় সরকার কয়লাখনিসমূহ গ্রহণ করেছেন। এই তারিখের পর থেকে কয়লার উপর প্রদেয় রয়্যালটি কোল মাইনস্ অথরিটির নিকট রাজ্য সরকারের প্রাপ্য। গ্রহণের পর থেকে বর্ত্তমান আর্থিক বৎসরের শেষ পর্য্যন্ত মোট প্রাপ্য রয়্যালটি সাড়ে তিন কোটি টাকার মতো হবে বলে হিসেব করা হয়েছে এবং কোল মাইনস্ অথরিটির কাছে এই টাকা অবিলম্বে শোধ করার জন্য দাবী পেশ করা হয়েছে। ঐ অথরিটির উচ্চতম কর্তৃপক্ষকে আহ্বান করে আলোচনাও হয়েছে। বর্ত্তমান আর্থিক বৎসরের ২য় কোয়ার্টার অর্থাৎ গত ৩০শে সেপ্টেম্বর পর্য্যন্ত মোট প্রাপ্যের মধ্যে কোল মাইনস্ অথরিটি এ পর্য্যন্ত ১ কোটি ৪৯ লক্ষ টাকা দিয়েছেন। অন্যান্য সূত্র থেকেও দশ লক্ষের বেশী টাকা আদায় হয়েছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, কেন্দ্রীয় সরকার কর্তৃক গ্রহণের পূর্ব্ববর্তী সময়ের বকেয়া রয়্যালটি বাবদ কয়লাখনির মালিকদের নিকট রাজ্য সরকারের পাওনা টাকার পরিমাণ ২০ কোটীরও বেশী। সম্পূর্ণ বিষয়টি অবশ্য এখন একটি মামলায় সর্ব্বোচ্চ আদালতে বিচারাধীন আছে। মামলার রায় সরকারের অনুকূলে হলে বকেয়া দাবীর পরিমাণ আরো বাড়তে পারে। কয়লাখনি জাতীয়করণ আইন অনুসারে বকেয়া রয়্যালটি কয়লাখনিগুলির প্রাক্তন মালিকদের ক্ষতিপূরণ থেকে আদায় করা যেতে পারে। এ বিষয়ে আমরা যথাযথ স্থানে প্রয়োজনীয় নির্দ্দেশ দিয়েছি এবং যাতে স্থানীয় আধিকারীকেরা যথাসময়ে আমাদের প্রাপ্য বকেয়া রয়্যালটির দাবি যথাস্থানে পেশ করেন, তারও ব্যবস্থা করা হয়েছে।

**মধ্যস্বত্বাধিকারীদের ক্ষতিপূরণ দান**

গত ৩১।১।৭৪ পর্য্যন্ত নগদে ও বণ্ডে কিঞ্চিদধিক ৫৫ কোটি টাকা জমিদারী গ্রহণ আইনে গৃহীত সম্পত্তি ও স্বত্বের ক্ষতিপূরণ হিসেবে দেওয়া হয়েছে। ছোট মধ্যস্বত্বাধিকারীদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারে অগ্রাধিকার দেওয়ার দরুণ এরূপ ১০,০০০ হাজারেও বেশী কেসের ক্ষতিপূরণ গত দশ মাসে দেওয়া হয়েছে।

আইন প্রণয়ন

১৯৭৩-৭৪ সালে এই বিভাগের উদ্যোগে যে সকল প্রগতিশীল ও কল্যাণমূলক আইন বিধানসভায় প্রণয়ন করা হয়েছে সেগুলির কয়েকটির সংক্ষেপে উল্লেখ করা প্রয়োজন মনে করি।

(১) পশ্চিমবঙ্গ হস্তান্তরিত জমি ফেরৎ আইন ১৯৭৩ ঃ— অভাবের তাড়নায় যে সকল স্বল্পজমির মালিক ১৯৬৭ সালের পর জমি হস্তান্তর করতে বাধ্য হয়েছিলেন তাঁরা যাতে নির্দ্দিষ্ট সময়ের মধ্যে দরখাস্ত করে হস্তান্তরিত জমি ফেরৎ পেতে পারেন আইনটিতে তার ব্যবস্থা রাখা হয়েছে।

(২) পশ্চিমবঙ্গ জমিদারী (২য় সংশোধনী) গ্রহণ আইন ১৯৭৩ ঃ— সরকারে জমি ন্যস্ত হওয়ার ব্যাপারে দেওয়ানী আদালতের অধিকার খর্ব্ব করা সংশোধনীটির উদ্দেশ্য এবং এ সম্বন্ধে আমি আগেই কিছু বলেছি।

(৩) পশ্চিমবঙ্গ অকৃষি প্রজাস্বত্ব (সংশোধনী) বিধেয়ক ১৯৭৪ ঃ— এই সংশোধনীটি মাত্র সেদিন সভায় গৃহীত হয়েছে। এর ফলে অকৃষি জমিও বর্ত্তমান রিভিসন্যাল সেটেলমেন্টের আওতায় আনা সম্ভব হবে।

(৪) পশ্চিমবঙ্গ পুষ্করিণী (জল সেচের অধিকার গ্রহণ) বিধেয়ক ১৯৭৪ ঃ— এই বিধেয়কটিও সম্প্রতি এই সভায় পাশ করা হয়েছে এবং এর ফলে ব্যক্তিগত মালিকানার মজা

পুকুর সংস্কার করে পার্শ্ববর্তী কৃষিজমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হবে। এ উদ্দেশ্য সিদ্ধির জন্য পুকুরটি গ্রহণ করার প্রয়োজন হবে না।

(৫) পশ্চিমবঙ্গ ভূমি (গ্রহণ ও অধিগ্রহণ সংশোধন) বিধেয়ক ১৯৭৪ঃ—এটিও সম্প্রতি এই সভায় পাশ করা হয়েছে। এর ফলে আইনটি অধিকতর কর্ম্মসংস্থানের সুযোগ সৃষ্টির উদ্দেশ্যে বাণিজ্যিক ও শিল্প বিষয়ক এস্টেটস প্রতিষ্ঠার জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণ ও গ্রহণের জন্যও প্রয়োগ করা যাবে এবং এই আইনটি প্রয়োগ করে যে সকল জমি অধিগ্রহণ ও গ্রহণ করা হবে তার অগ্রিম ক্ষতিপূরণ ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের দেওয়া সম্ভব হবে।

এ ছাড়া আমি আগেই বলেছি এই অধিবেশনেই ভূমিসংস্কার আইনের একটি সংশোধনী বিল আনা হবে। সংশোধনীটির উদ্দেশ্যসমূহের মধ্যে অন্যতম হল, রায়তর অধিকারে রাখা ফলের বাগানসমূহের সুরক্ষণ, বাংলা ১৩৭৭ সালের পর যে সকল কৃষিজমি সেচের আওতায় আসবে বা যেসব জমি সরকারের রিভার লিফ্‌ট সেচ প্রকল্প থেকে সেচের জল পায় সেসব জমি সেচসেবিত এলাকার যে সংজ্ঞা আইনে আছে তার অন্তর্ভুক্ত করা। সংশোধনীটি গৃহীত হলে সেচসেবিত কৃষি জমির যে সিলিং আইনে আছে তাও এসব জমির ক্ষেত্রে প্রযোজ্য হবে।

### ভূমিগ্রহণ ও অধিগ্রহণ

ভূমি অধিগ্রহণ ও গ্রহণ এই বিভাগের গুরুত্বপূর্ণ কাজগুলির অন্যতম। পরিকল্পনার অগ্রগতির সাথে সাথে এর গুরুত্বও বৃদ্ধি পাচ্ছে। অধিকাংশ উন্নয়ন প্রকল্প রূপায়ণের জন্য প্রথম প্রয়োজন হয় জমির এবং সে জমি গ্রহণ করে সংশ্লিষ্ট বিভাগের হাতে তুলে দিতে হয় এ বিভাগকেই। দ্রুত ভূমিগ্রহণের ওপর নির্ভর করে প্রকল্পগুলির দ্রুত রূপায়ণ। ব্যক্তিগত মালিকানার জমি প্রয়োজনমত দ্রুততার সঙ্গে অধিগ্রহণ ও গ্রহণ করে এই বিভাগ একদিকে যেমন দেশের উন্নয়নে সাহায্য করছে, অপরদিকে যে জমির মালিকেরা বিশেষ করে স্বল্প সঙ্গতিসম্পন্ন মালিকরা তাঁদের জমির আয় থেকে বঞ্চিত হয়েছেন তাঁদের সমস্যাও এই বিভাগ মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে লাঘব করার চেষ্টা করে আসছেন। যেখানে সম্ভব কৃষি জমি গ্রহণ না করে, বিকল্প পুনর্ব্বাসনের ব্যবস্থা করে, অধিগৃহীত জমির ক্ষেত্রে অগ্রিম ক্ষতিপূরণ দানের ব্যবস্থা করে ভূমিগ্রহণজনিত মানবিক সমস্যাগুলির তীব্রতা প্রশমনের চেষ্টা করা হচ্ছে। বর্ত্তমানে এই বিভাগ কর্ত্তৃক যে সকল উন্নয়নমূলক কাজের জন্য জমি নেওয়া হচ্ছে তার কয়েকটির উল্লেখ করছি।

পাতাল রেল, নিম্ন দামোদর সেচ প্রকল্প, মহানন্দা বাঁধ, কুমারী বাঁধ, হলদিয়া প্রকল্প, ফরাক্কা বাঁধ প্রকল্প, অদিগঙ্গা জলনিকাশী প্রকল্প, দুবদা বেসিন জল নিকাশী প্রকল্প, কেলেঘাই সেচ প্রকল্প, রূপাই সেচ প্রকল্প, প্রভৃতি ছাড়া নানান জায়গায় গৃহনির্ম্মাণ ও রাস্তা নির্ম্মানের জন্য ভূমি অধিগ্রহণ ও গ্রহণ করা হচ্ছে। গত বৎসর প্রায় ৫৭০০ একর পরিমাণ জমির দখল নেওয়া হয়েছে এবং ছয় কোটিরও বেশী টাকা ক্ষতিপূরণ হিসাবে দেওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সভ্যতার আদিম প্রাতে যে মানুষ ভূমিখণ্ড চিহ্নিত করে বলেছিল 'এটা আমার' সে নিজের উপকারের সাথে সাথে সমাজেরও উপকার করেছিল। তারপরেও বহুদিন ধরে যখন চাহিদার তুলনায় জমির পরিমাণ ছিল অপর্য্যাপ্ত, তখনও যে সকল উদ্যোগী পুরুষ লক্ষ্মীলাভের জন্য জমিতে আপন আপন অধিকারের গণ্ডী প্রসারিত করে চলেছিল, তাদেরও হয়ত সমাজে একটা গঠনমূলক ভূমিকা ছিল। কিন্তু এখন যখন দেশের অধিকাংশ মানুষই ভূমিহীন তখন মুষ্টিমেয়ের ব্যক্তিগত অধিকারের সীমা বর্ত্তমান সামাজিক অবস্থার পরিপ্রেক্ষিতে যতটা সম্ভব সংকুচিত হওয়া অত্যন্ত জরুরী। আমি এই সভার মাননীয় সদস্যদের রাজ্যের ভূমিহীন কৃষক, ভাগচাষী তথা সকল শুভবুদ্ধিসম্পন্ন জনগণের কাছে কয়েকটি কথা নিবেদন করে আমার ভাষণ শেষ করতে চাই।

মাননীয় সদস্যদের কাছে নিবেদন, বিপুল অর্থব্যয়ে বর্ত্তমানে গ্রামাঞ্চলে যে সেটেলমেন্টের কাজ চলছে বা হতে চলেছে তার পূর্ণ সুযোগ গ্রহণ করবার জন্য আপনারা ভাগচাষী ও

ভূমিহীন কৃষকদের প্রয়োজনীয় গঠনমূলক নেতৃত্ব দিয়ে উদ্বুদ্ধ করুন। ভাগচাষীদের কাছে আমার নিবেদন, আইন ও প্রশাসন আপনাদের ন্যায়সঙ্গত অধিকার রক্ষা করতে সর্ব্বদা আপনাদের পাশে আছে। এখন প্রয়োজন সকল জড়তা ও ভয় পরিত্যাগ করে আপনাদের অধিকার কায়েম করার জন্য এগিয়ে এসে বর্ত্তমান সেটেলমেন্টের পূর্ণ সুযোগ গ্রহণ করা শুভবুদ্ধিসম্পন্ন জনগণ দেশের বৃহত্তর স্বার্থে সরকারের ভূমি সংস্কার প্রচেষ্টায় সক্রিয় সাহায্য করতে পারেন--আইন বিগর্হিত উপায়ে রাখা উদ্বৃত্ত জমির সন্ধান উপযুক্ত কর্তৃপক্ষের গোচরে এনে।

আইন ও প্রশাসনের বাহু দীর্ঘ হলেও তা সবসময় সব জায়গায় পৌঁছাতে পারে না আর সর্ব্বশেষে বড় বড় জোতদারদের কাছে আমার বক্তব্য, দেওয়ালের লিখন থেকে চোখ ফিরিয়ে না রেখে আইনের বিধান মেনে চলুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলেই আমি আমার বাজেট বরাদ্দ প্রস্তাবটি অনুমোদন করার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ জানাচ্ছি।

**Dr. Sk. Omar Ali** : Sir, I beg to move that the amount of the demand be reduced to Re. 1.

**Shri Shish Mohammad** : Sir, I beg to move that the amount of the demand be reduced to Re. 1.

**Shri Shish Mohammad** : Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100.

**Shrimati Ila Mitra** : Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Ajit Kumar Basu** : Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Nirmal Krishna Sinha** : Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Shish Mohammad :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের ভূমিরাজস্বমন্ত্রী ভূমিরাজস্ব খাতে যে ব্যয় বরাদ্দের দাবী উৎথাপন করেছেন আমি সে সম্বন্ধে কিছু বলতে চাই। আমি দেখলাম উনি ল্যান্ড রেভিনিউ বলে ছেড়ে দিয়েছেন। ল্যান্ড নেই শুধু রেভিনিউ। আমার প্রশ্ন হচ্ছে যেখানে ল্যান্ড নেই সেখানে রেভিনিউ কি করে হবে? যার মাথা নেই তার মাথা ব্যথা কি করে হবে? কাজেই ওই সাপোজ বলে যে কথাটা আছে সেটাই ধরে নিয়ে আমি আলোচনা করছি। ভূমিরাজস্ব এবং ভূমির সদ্ব্যবহার ইত্যাদি নিয়ে ১৯৫৪ সাল থেকে পশ্চিমবাংলায় যে আইন চালু হয়েছে প্রকৃতপক্ষে বাস্তবে তা রূপায়িত হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিরাজস্বমন্ত্রী তাঁর যে ফিরিস্তি দাখিল করলেন বা তিনি যে বক্তব্য রাখলেন তাতে তিনি সমাজের ভবিষ্যৎ সাধারণ মানুষকে যারা প্রান্তিক জমির মালিক, যারা ভূমিহীন কৃষক তাদের জড়তা সরিয়ে নিয়ে মাঠে নেমে আসতে বললেন এবং আরও বললেন যে তাদের জমি দেবেন।

[4-15—4-25 p.m.]

কিন্তু যত আশার ফুলঝুরি দেন না কেন এ পর্য্যন্ত কিছুই করতে পারেন নি এবং আগামীতেও কিছু করতে পারবেন সেই ভরসা আমাদের নেই। প্রান্তিক ভূমির যারা মালিক, যারা ভূমিহীন শ্রমিক তারা এই সরকারের কাছে কিছু আশা করতে পারে না এবং আপনারাও সেই নজির দেখাতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে মাননীয়

অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন, ১৯৭২ সালের নতুন যে আইন, যে আইন পরিবার ভিত্তিক ছিল সেটা ব্যক্তিভিত্তিক করেছেন এবং তার ফলে ১৯৭৩ সালে জমি পাওয়া গেছে ৯'৫ লক্ষ একর কৃষিজমি। অকৃষিজমি পাওয়া গেছে ৫'৯ লক্ষ একর। আর বনজ সম্পদ যে জমি পাওয়া গেছে তার পরিমাণ ৯'৭০ হাজার একর এবং তারপরে তিনি এই ফিরিস্তির মধ্যে বলেছেন ১৯৭২ সালের নতুন আইন অনুসারে ১৯৭৩ সালে আরো পাওয়া গেছে ৫৪ হাজার একর জমি। আবার গত ২৬শে জানুয়ারী স্বাধীনতা দিবস উপলক্ষে সরকার থেকে প্রচার করা হল যে ১৯৭২ সালের আইন অনুসারে ১ লক্ষ ১৮ হাজার একর জমি পাওয়া গেছে অর্থাৎ ১৯৭২ সালে ২০।৮।৭২ থেকে ৩০।১১।৭৩ পর্যন্ত ১ লক্ষ ১৮ হাজার একর জমি পাওয়া গেছে একথা উনি বলেছেন। আর বিলিবন্টন হয়েছে ৬৪ হাজার একর। তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জগাখিচুরী হিসাবটা তিনি বলবেন যে কোন্ হিসাবটা ঠিক? সবকিছু হচপচ হয়ে যাচ্ছে। এ ছাড়াও স্যার, আপনি জানেন যে এদের প্রচারিত কাগজ মারফৎ আমরা দেখেছি যে নতুন আইন হবার পরে ২১ হাজার ৬ শত হেক্টর জমি পাওয়া গেছে। কি করে পাওয়া গেল? না, যে সমস্ত জোতদার জমির মালিক তারা স্বেচ্ছায় রিটার্ন দাখিল করে সেই জমি সরকারকে দিয়েছে। সরকার তার মধ্যে অধিগ্রহণ করলেন একসিকি ভাগও নয়। এই একসিকি ভাগের মধ্যে মাত্র ১৬শত একর জমি যারা ভূমিহীন কৃষক তাদের মধ্যে বিলিবন্টন করা হয় আর বাকী অংশ সরকারী হিসাব মতে সেই জমির পরিমাণ অনেক বেশী--তা গ্রহণ করতে বা অধিগ্রহণ করতে পারলেন না কেন? পুরানো আইন অনুসারে ৪ লক্ষ একর জমি সরকারের হাতে বর্তিয়েছিল তারমধ্যে ১০ পারসেন্ট জমি ইনজাংসান করে আপনাদের প্রতিভূরা হাইকোর্ট ঝুলিয়ে রেখে দিল। বাকী যে জমি তার একসিকি ভাগ আপনারা বিলিবন্টন করতে পারলেন। তারমধ্যে ৫১ হাজার হেক্টর জমি অনাবাদী বলে আপনাদের প্রতিভূরা আত্মীয়-স্বজনের নামে রেখে দিলেন এবং আপনারা বললেন যে না, এই জমিগুলি আবাদযোগ্য নয় সুতরাং ভূমিহীন কৃষকদের মধ্যে দেওয়া যাবে না।

আপনারা আপনাদের যে প্রভু গুরুঠাকুর মহাশয় তার স্বার্থপুষ্ট করবার জন্যই আপনারা এই কাজ করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন ওঁরা করেছেন, আইন আবার করবেন, আইন আছে কিন্তু আইনের অপপ্রয়োগটা কিভাবে হচ্ছে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে আমি বলতে চাই এবং হাউসে রাখতে চাই। আপনি তো জানেন যে সেকশন ৫০-তে ২৩ কলমে বর্গাদারদের নামে যে জমি রেকর্ড করার একটা সুস্পষ্ট আইন আছে কিন্তু সেই ২৩ কলমে দরখাস্ত--ধরুন আমার মত শীশ মহম্মদ অথবা তিমির ভাদুড়ী বা বঙ্কিম চন্দ্রের রামা কৈবর্ত বা করিম শেখ, এরা বর্গাদার তার জমি রেকর্ড করার জন্য যেহেতু জে, এল, আর, ও'কে এ্যাডমিনিস্ট্রেটিভ পাওয়ার দিয়েছেন, তার কাছে আবেদন করলো আমি অমুক জমি আদি করি, বর্গাদার, জে, এল, আর, ও আমি বহু টালবাহানা করার পর হয়ত সেটা গ্রহণ করলেন, কষ্টশিষ্ট করে যেমন করেই হোক তদন্ত করলেন এবং বর্গাদার রেকর্ড হয়ে গেল। এইবার সেই বর্গাদার, করিম শেখ, রামা কৈবর্ত, ধরুন শীশ মহম্মদ বা তিমির ভাদুড়ী, জোতদার সে হয়ত জমির উপর গেল এবং দেখলো যে আমার জমির উপর এ ব্যাটা বর্গাদার এলো, এ আবার নতন কি বুদ্ধি খাটালো। সে তখন ফসল কাটার নাম করেই হোক আর যে কোন উপায়েই হোক তার বিরুদ্ধে থানাতে ডায়রী করলো এবং তার বিরুদ্ধে কেস করলো। আপনি তো জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, গুরুপদবাবুকে জিজ্ঞাসা করি আপনি তো জানেন সাধারণ মানুষ যারা, গরীব যারা, আপনার কাছে ২ বিঘা, ৩ বিঘা, ৪ বিঘা পর্যন্ত জমি চেয়েছে তার পরিবারের ভরণ-পোষণের জন্য সেই ব্যক্তি এই বড় বড় জোতদারদের বিরুদ্ধে মকর্দমা করবার তার কি ক্ষমতা আছে? গেল থানার আশ্রয় নিতে, পয়সা যার থানা তার এ তো আপনি জানেন। তারপর থানাতে গিয়ে কোনপ্রকার সুযোগ-সুবিধা নেই, এদিকে গুরুপদবাবুর মত একটা জোতদার মানুষ--আমি যদি গরীবই হই ধরুন, গুরুপদবাবুর ৭০ বিঘা কি ১০০ বিঘা জমি, উনি চালাকি করলেন কি, সঙ্গে সঙ্গে উনি সেটেলমেন্ট অফিসারের কাছে গেলেন--যাকে দিয়েছেন আপনি একজিকিউটিভ পাওয়ার, একজিকিউশন করার যার উপর ক্ষমতা দিয়েছেন, তার কাছে গিয়ে তিনি ডান হাত বাঁ-হাত করলেন, শীতলা দেবীর পজা করলেন

মনসা দেবীর পুঁজো করলেন, পুঁজো করে রেকর্ড তার নামে করিয়ে নিলেন। আবার যখন শীশ মহম্মদ আমি, তিমির ভাদুড়ী সেটেলমেন্ট অফিসারের কাছে গেলেন এই জমির আমি বর্গাদার, তিনি বললেন ওসব হবে না আমাদের এখান থেকে লোক গিয়েছিল এনকোয়ারী করে দেখে গিয়েছে যে এই জমি গুরুপদবাবুর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় গুরুপদবাবুকে জিজ্ঞাসা করি, স্বরাষ্ট্র দপ্তর আছে তার সঙ্গে একটু কথাবার্তা বলুন যাতে পুলিশ সাধারণ গরীবের পক্ষে যায় তার একটু সুস্পষ্ট নির্দেশ দিন। সঙ্গে সঙ্গে আপনার কাছে আমি আরো আবেদন রাখি যে গরীবকে রক্ষা করবার জন্য যারা বহু কষ্ট করে জে, এল, আর, ও'র কাছে দরখাস্ত করে জে, এল, আর, ও'র কাছ থেকে নকল নেবার তার ক্ষমতা নেই, তাকে মহাফেসখানা থেকে নিতে হয়, আপনার কাছে আমি সাজেশন রাখি আপনি নির্দেশ দেন জে, এল, আর, ও'কে সেই গরীবের নাম রেকর্ড করার পর দু'দিন কিম্বা তিন দিনের মধ্যে তাকে নকল দিতে হবে। এইরকম নির্দেশ দিয়ে যদি আপনি না দেন তাহলে জানতে হবে এই গরীবকে জমি দেবার উদ্দেশ্য আপনার নেই।

[4-25—4-35 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি নিশ্চয়ই অবগত আছেন, ভারত সরকারও স্বীকার করেছেন পশ্চিমবঙ্গে ফ্রেগমেন্টেশন অব ল্যান্ড আছে, অর্থাৎ এখানে ক্ষুদ্র ক্ষুদ্র জমি আছে এবং বহু লোকেরই আছে। এখন যাদের জমি নাই, তাদের যে জমি--২০০।১৫০।৭৫ বিঘা জমি ভেস্ট করেছে, তা দেওয়া হলো। কিন্তু সেটা এমনভাবে করছেন যে তাদের জমি টোটাল করে--জমির পরিমান ৫ বিঘা। ১০ বিঘা হোক টোটাল করে যদি এক জায়গায় দেন তাহলে কাজ হয়। কিন্তু তা না করে আইনের ফাঁক দিয়ে দু শতক কি তিন শতক জমি প্রত্যেককে ভেস্ট করে দিলেন। এখন এই জমি যাকে দেবেন তার কি ক্ষমতা আছে জোতদারদের কাছ থেকে সেই জমি নিয়ে চাষ করার? গরীব চাষী ঐ ছোট জমিতে কি করে লাঙল দেবে? আপনি কি জানেন না লাঙল ঘোরাতে গেলেও কত জমি দরকার? জমি যাদের ভেস্ট করেছে তাদের ২০০।৩০০ টাকা হয়ত কম্পেনসেশন দিয়ে দিয়েছেন। আপনারা টাকা দিয়ে দিলেন কিন্তু জমি কার কাছে থাকছে? আপনারা ল্যান্ড এ্যাড-ভাইসারি কমিটি করেছেন। আপনি জানেন জমির যারা মালিক তারা আপনার চেয়ে অনেক বেশী চালাক। তারা করবে কি। ত্রিবর্ণ রঞ্জিত পতাকা নিয়ে বিধানসভায় হয়ত অভিযান করল, কংগ্রেসী বলে প্রমাণ হয়ে গেল বিশিষ্ট সার্টিফিকেট পেয়ে নমিনেটেড মেম্বার হয়ে সেই ল্যান্ড এ্যাডভাইসরি কমিটিতে এল, যারা মেম্বার তারা দেখল এই জমি এদের দ্বারা চাষ করান যাবে না, তখন সেই জমি সেই লোকের নামে নেবে না, কারণ সে তাহলে ধরা পড়ে যাবে, সেই জন্য যার জমি ছিল, তার ছেলের নামে হয়ত, যার নামে জমি নেই তাকে দিয়ে দেবে। যে জোতদারদের নামে ২০০।৩০০ বিঘা জমি ভেস্ট হয়েছে তার ছেলেরই নামে সেই জমি দেওয়া হয়ে যাবে। আমার এলেকার কথা বলতে পারি, কাশিমনগর, বিনয় ভূষণ সরকার যার নামে সাড়ে তিনশ বিঘা জমি আছে ল্যান্ড এ্যাডভাইসারি কমিটিতে প্রধান হিসাবে মেম্বার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিনয় সরকারের জমি কে নেবে? সাধারণ কৃষকের ক্ষমতা নাই। এরকম নাকি ঘোষণা করেছে--আমার জমির উপর যে আসবে তাকে বুলেট দিয়ে উড়িয়ে দেব। আমি তাই অনুরোধ করতে চাই, সত্যিকারের যে প্রান্তিক জমির যিনি মালিক ভূমিহীন কৃষক তাদের যদি জমি দিতে ইচ্ছা করেন, সাধারণ মানুষের জন্য যদি আইন করে থাকেন ল্যান্ড এ্যাডভাইসারি কমিটি ভাঙুন, যারা কৃষক, কৃষির সঙ্গে জড়িত, কৃষি বিষয়ে অভিজ্ঞতাসম্পন্ন, যারা কৃষক সমিতি নিয়ে নাড়া-চাড়া করে তাদের ডাকুন। তাদের নিয়ে কমিটি গঠন করুন তাহলে যদি কিছু করতে পারেন। নইলে সম্ভব নয়। আপনি স্যার, নিশ্চয়ই অবগত আছেন নদীর পথ কোন সময়ে এক জায়গায় থাকে না, তার গতি চেঞ্জ হয়, এক জায়গায় হয়ত পাঁচ বছর আছে, তারপর সে জায়গায় চর পড়ে, তখন দেখা গেল সেখান থেকে সেই নদী অন্য জায়গা দিয়ে বয়ে চলেছে।

আপনি তো জানেন--নন-রেকর্ডেড ল্যান্ড, কতকগুলি জমি আছে সেগুলো ডিভিসন্যাল সেটেলমেন্ট যখন হয়েছিল সেই সময় যেখানে নদী ছিল সেই জমি তখন রেকর্ড হয় নাই। তা রেকর্ডের বাইরে তখন থেকে থেকে গেল; তা ভেস্টেড হয়েছে আন্ডার দি সুপারভিসান এ্যান্ড কনট্রোল অফ দি কালেকটর অফ দি সেম ডিস্ট্রিক্ট। কিন্তু সেই জমিগুলি পরবর্তীকালে যখন নদীগর্ভ থেকে উঠলো বা নদী সরে গেল তখন যারা ঐ গ্রামের বা ঐ অঞ্চলের বড় বড় জমির মালিক, তারা তখন চক্রান্ত করতে সুরু করলো। এরা গেল কোথায়? পূর্বেকার যে জমিদার ছিল তাদের কাছ থেকে চেক্ কেটে আনলো এবং চেক্ কেটে নিয়ে এসে কোর্টে কেস্ করলো এই বলে যে, এ জমি আমাদের। সেই জমি হয়ত গরীব চাষীরা চাষ আবাদ করে খেত; গভর্ণমেন্টকে পার্টী করে কোর্টে কেস্ করে দিল। এই জমির জন্য গভর্ণমেন্ট এসে আর উপস্থিত হলো না। রায় এক তরফা হয়ে গেল, রায় তাদের পক্ষে হলো। তারপর দীর্ঘদিন ধরে যে সব গরীব চাষীরা সেই জমি চাষ করে খাচ্ছিল তাদের তাঁরা জানিয়ে দিলেন এ জমি আমাদের, এই জমিতে আর তোমরা চাষ করতে যাবে না। ভূমিহীন কৃষক যারা অন্যের জন্য চীৎকার করছে, তারা জমির মালিক জোতদার হাঙ্গরদের সঙ্গে পেরে উঠবে কেন? জমি থেকে তারা সরে গেল।

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা রেফারেন্স দেই এখানে পদ্মার চর বেলডাঙ্গা থানার মইমপুর মৌজার ১৩২৯ বাটার ২১১২ নম্বর দাগের জমি নিয়ে সেখানে খেলা সুরু হয়ে গেছে। সাধারণ ভূমিহীন গরীব চাষীদের চিটিং বাজরা জমি কেড়ে নিচ্ছে। আপনারা কী করছেন--যারা নিম্ন জাতি সিডিউলকাষ্ট, যারা পশ্চাতে পড়ে আছে--যাতে তারা দুটো খেয়ে পরে বাঁচতে পারে, তাদের জন্য? আজ পশ্চিমবাংলার চারিদিকে দারুন বেকার সমস্যা ও খাদ্যাভাব। আপনারা দেখছেন তো! গতকাল খবর পেয়েছি গুজরাট থেকে জাম্প করে এসেছে পাটনায়। সেখানে বিধানসভার ষ্টাফরা এম, এল, দের মেরে ফাটিয়ে দিয়েছে সাবধান, যে বারুদের আগুন জ্বলছে এক প্রান্তে--সে আগুন আপনাদেরও রেহাই দেবে না। মাননীয় স্পীকার মহাশয়, সেই সিডিউলকাষ্টদের জমি বিলি ব্যাপারে প্রাইওরিটি দিতে চেয়েছেন আপনারা। তাদের প্রথমে উন্নতি সাধন করতে হবে। ভাল কথা। আপনি বলেছেন--দুই হেকটর পর্য্যন্ত যে জমির মালিক তাকে আর জমি দেওয়া হবে না। কিন্তু দুই হেক্টরের নীচে এক বিঘা বা দু-বিঘার জমির মালিককে এক হেকটর পর্য্যন্ত জমি দেওয়া যেতে পারে। কিন্তু ধরুন একজন গরীব চাষী এক একর জমি চাষ করে তাকে আরো ৫ বিঘা দিয়েছেন। সিডিউলকাষ্টদের উন্নয়নের জন্য সেই জমি আপনি দিয়ে দিলেন, আর একজন সিডিউলকাষ্টকে। এবার তারা দু-জনে ঝগড়া করুক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে সাজেশান রাখছি যার জমি দু-তিন বিঘা আছে তার জমি রেখে দিন; আর যাদের একেবারে জমি নাই তাদের জমি দিয়ে দিন। আপনি কি সেরকম কোন ডাইরেকসান দিয়েছেন যা কার্য্যকরী হচ্ছে?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভেস্টেড ল্যান্ড যে জমি ভেস্ট করেছে, সেই জমি নিয়ে এই এম, এল, এ, কমিটি বহু আত্মীয়-স্বজন পোষন সুরু করেছে এবং পুলিশের কাছে গিয়ে যারা জমির মালিক তাদের নামে ৫০ বছরের জন্য রায়তি বন্দোবস্ত দিয়ে দিয়েছেন--এমন কি কোথাওবা আজীবনের জন্য দিয়ে দিয়েছেন। সেও আজ উচ্ছেদ হতে চলেছে। তার একটা জলন্ত দৃষ্টান্ত আমি এখানে তুলে ধরছি--তার প্রমাণ আমার এলাকায় খিদিরপুর মৌজার মনীন্দ্র নাথ সান্যাল ও শচীন্দ্র নাথ সান্যাল যারা এককালে ১৭০০ বিঘা জমির মালিক ছিলেন, তাদের সেই জমি আবার ভেষ্ট করেছে।

চাষীরা, ভূমিহীন চাষীরা, ক্ষেত মজুর চাষীরা, এই সমস্ত উদ্বৃত্ত জমি যেখানে দখল করে ভেবেছিল যে একটু ঘর বাড়ী তুলবো, গভর্ণমেন্ট আমাদের বিলি করবে, সেখানে এক্সটেনশনে তাদের এক মাস সময় দিলেন, বললেন তোমরা আইন হাতে নিওনা আমি সব পরে দেবো। এক মাস পেরিয়ে যাচ্ছে বোধহয় কাল কিম্বা পরশুদিন, সেইজন্য সি, আর, পি,-দের পোষ্ট করে রেখে দিয়েছেন যাতে চাষী নিজের জোরে জমি দখল না করতে পারে আর গভর্ণমেন্ট থেকে আইন করে তাকে সেই জমি দেওয়া হবে না। তারপর আমাদের মন্ত্রী মহাশয়ের নিজের জেলা সম্বন্ধে আমি পাঠিয়েছিলাম এর আগে তাঁকে,

মেদিনীপুর জেলায় ২৭৷১১ তারিখে নারায়ণগড়ের চাষীদের প্রতিরোধে জোতদারের ফসল লুঠের চক্রান্ত ব্যার্থ, মেদিনীপুরে বর্গাদাদের বঞ্চিত করবার জন্য জোতদার, পুলিশ জে, এল, আর, ও,-র চক্রান্ত। ধান কাটার মরশুমে বিভিন্ন জায়গা সম্বন্ধে উদাহরণ দেওয়া আছে। (শ্রী গুরুপদ খাঁনঃ—ওটা কাদের কাগজ?) আমাদের কাগজ ছাড়া আর কে লিখবে, আমাদের কাগজ যদি দুই লক্ষ প্রচারিত হতো তাহলে দুনিয়া জানতো। যেহেতু বড় বড় কাগজে এই সব বের হয় না অতএব দুনিয়ার কাছে চাপা রেখে গাঁয়ের গরীব মানুষদের মেরে রেখে ভূমি সংস্কার দারুণ করছেন বলে আনন্দে নৃত্য করুন। স্পেশাল ম্যাজিস্ট্রেটের সামনে কৃষকের কাটা ফসল লুঠ। জোতদারের গুলি বর্ষণ—সোনারপুরে, আপনার বাড়ীর পাশে। পশ্চিমবঙ্গে গ্রামাঞ্চলে সংগঠিত আক্রমণ অব্যাহত। নারায়ণগড়, মেদিনীপুর, দাঁতন প্রভৃতি জায়গার ভাগচাষীদের এই সমস্ত খবর একটা ছোট কাগজ যার বেশী প্রচার নেই তাতে অন্ততঃ চাষীর সংবাদ একটু আধটু বের হচ্ছে। ধান লুঠ হয়ে যাওয়া তো আমাদের বড় কাগজগুলো কোন নিউস বলে মনে করে না। আপনার অসুখ করলে তাদের কাছে একটা নিউস। যখন ডাক্তার গোপালদাস নাগের হার্টটা খারাপ হয়েছে এই সব কাগজের জন্য এটা একটা বিগ নিউস কিন্তু যদি আড়াই লক্ষ বিঘা জমির চাষ চাষীর লুঠ হয়ে যায় দ্যাট ইজ নো নিউস। আমাদের দেশে বুর্জুয়া সিসটেমে এটাই ব্যবস্থা। বাঁকুড়া জেলায় জোতদাররা ভাগচাষীদের ধান কেটে নিচ্ছে। প্রতিরোধ করায় বাড়ী বাড়ী পুলিশের হামলা। বিষ্টুপুর, মিথ্যা অভিযোগে পুলিশ গ্রেপ্তার করছে। বেলদায় গরীব চাষীদের ধান কেটে নিয়েছে, পুলিশের অত্যাচার। এই রকম গাদি গাদি রয়েছে, আমি বহু দিয়েছি, বহু দিতে পারি, কিন্তু সে কথা থাক। কথা হচ্ছে যে দেখুন ভূমি সংস্কার পৃথিবীতে কেউ, প্রকৃত ভূমি সংস্কার শুধু আইন করে করে দিতে পারে না। সেই আইনে অনেক ফাঁক আছে কিন্তু সেই আইনকে কার্য্যকরী করা শুধু এ্যাডমিনিস্ট্রেশন দিয়ে কখনো হয় না, আইনকে যদি কার্য্যকরী করতে হয় তাহলে আপনি যা বলেছেন জনসাধারণের সাহায্য চাই সেটা ঠিক। যখন কৃষক তার অধিকার রক্ষা করবার চেষ্টা করে তাহলে তখন এ্যাডমিনিস্ট্রেশন তাকে সাপ্রেস করবে, পুলিশ তাকে সাপ্রেস করবে। ধরুন এই যদি ব্যাপক হয় তাহলে জনসাধারণের কি সহযোগিতা পাবেন? অবশ্য বলতে পারেন মন্ত্রী মহাশয় যে আমি কি করবো, আমার ডিপার্টমেন্ট কি করবে যদি পুলিশ এই করে। আমি বলবো প্রথমতঃ আপনার ডিপার্টমেন্টে বহু গলদ আছে। দ্বিতীয়তঃ আপনি যে সমস্ত কমিটি করেছেন সেই কমিটির বহু মেম্বার জোতদারদের লোক, তৃতীয়তঃ আপনার ডিপার্টমেন্ট যদি কিছু করতে চায় চাষীর পক্ষে সেটা বাধা পাচ্ছে, করতে পারছে না, উলটো জিনিস ঘটে যাচ্ছে তারজন্য আপনি মন্ত্রী সভায় কি লড়াই করেছেন, তারজন্য আপনি কি ষ্ট্যান্ড নিয়েছেন? বলুন যে আমার উপর যদি এই দায়িত্ব থাকে আমি তা কার্য্যকরী করবো, আমার ডিপার্টমেন্ট তা কার্য্যকরী করবে তাতে কোন হস্তক্ষেপ আমি বরদাস্ত করবো না।

[4-35—4-45 p.m.]

আমার এলাকা খিদিরপুর মৌজায় মনীন্দ্র নাথ সান্যাল ও শচীন্দ্র নাথ সান্যাল যারা ১৭ বৎসর যাবৎ জমির মালিক ছিলেন তাদের জমি আজকে ভেষ্ট করে তাদের রায়তি দিচ্ছেন। সঙ্গে সঙ্গে তাদের বিরুদ্ধে কেস করে জঙ্গীপুরের এক্স একজিকিউটিভ অফিসার তিনি তার বিরুদ্ধে কেস হলো কেসের এনকোয়ারি গেল কার নামে বা কার উপর গেল যে জে, এল, আর, ও,-র উপর, সঙ্গে সঙ্গে থানার উপর। থানা রিপোর্ট দিয়েছে পয়সা খেয়ে। যিনি জমির মালিক তাঁর পক্ষে রায় দেবেন। তারা বললেন এরা জমি চাষ করে না। জে, এল, আর, ও, পর্য্যন্ত সমস্ত জিনিষের রসিদ দিচ্ছেন অথচ তারা তা অস্বীকার করে গেলেন। আমি গুরুপদবাবুকে জিজ্ঞাসা করি যে তাঁদের চেক দিয়েছিলেন না অন্য কিছু দিয়ে ছিলেন। তাহলে আজকে সেই খিদিরপুর মৌজায় ইয়াসিন দিগর ৩০ জন লোক আজকে তিন বৎসর ধরে কেন ঘুরছে। যদি হেরাসমেন্ট করবার ইচ্ছা থাকে তাহলে বলে দিন যে হেরাসমেন্ট করবো। আর যদি তা না করার ইচ্ছা থাকে তাহলে তাদের জমি দিয়ে দিন। আপনাদের যে কমিটি করেছেন আমি অনুরোধ করবো যে সেই কমিটির

কাজ আপনারা দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্ট ভেস্টেড ল্যান্ড এর কথা আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে জানাতে চাই। নদীর ভাঙ্গন প্রতি বৎসর সেখানে হয়। নদীর কিছু ব্যাক্ পোরসান নদীগর্ভে চলে গেছে। পরবর্তীকালে সেটেলমেন্ট হলো না, ২০ বৎসরের উর্দ্ধে হয়ে গেলে সেটেলমেন্ট আর হলো না। কয়েক বৎসর পরে যখন আবার উঠলো তখন সেই জমি কে পেল বা কাকে দেওয়া হল? আমি গুরুপদবাবুর কাছে আবেদন রাখবো যে যাদের জমি নেই আপনি তাদের জমি দিন। যাদের নিশ্চয়ই জমি চলে গেছে তাদের আপনি জমি দিন। হয়তো ২৫ বৎসর হয়ে গেছে আইনে পড়ে না তবুও আমি বলবো যে যার ৫ বিঘা জমি ছিল পড়ে গেছে তাকে জমি দিন। যাদের বেশী জমি আছে তাদের দেবেন না। যে জমিতে যখন সাধারণ কৃষক চাষাবাদ করে এবং আপনাকে যখন তারা রেন্ট দিতে চায় দেখা যাচ্ছে তখন সেই জমি তারা না পেয়ে ঐ জমিদার যাদের পার্ট ভেস্টেড হয়েছে তারাই পাচ্ছে। আমি আগেই বলেছি তারা ত্রিবর্ণ রঞ্জিত পতাকা নিয়ে আসছে তারা প্রমাণ করে দিল যে আমরা আপনার দলের লোক ওমনি তাদের দিতে হবে কারণ তা নাহলে পরবর্তীকালে আপনারা ভোট পাবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি উদাহরণ দিচ্ছি বেলডাঙা থানায় মির্জাপুর মৌজায় এই জিনিষ ঘটেছে। আমার দুটি থানায় সেখানে ফারাক্কায় যে ভাঙ্গন হয়েছে সেখানে এই জিনিষ হচ্ছে। আপনি নূতন আইনে ভূমিহীনদের জমি দেবার সিদ্ধান্ত নিয়েছেন খুব ভালো কথা। কিন্তু আমি আপনাকে জিজ্ঞাসা করি যে কোন একটা ভূমিহীন ব্যক্তিকে যদি জমি দেন তারা কি চাষ করতে পারবে? তার লাঙ্গল কেনবার শক্তি হবে? তাকে কি আপনারা ঋণ দেবেন? তাকে কি আপনারা সার দেবেন? তা আপনারা দেবেন না কেন না তার অতিরিক্ত জমি নেই। যা হোক আমি বলছিলাম কারণ তাদের লোন নেবার ক্ষমতা নেই সেই হিসাবে তাদের কোন লোন দেবেন না। তাদের হাল বলদ কেনবার কোন ক্ষমতা নেই ফলে তারা হাল কিনতে পারে না। তারা লেভি দিতে পারে না সেইহেতু তারা ইরিগেসানের জল পাবে না। এই অবস্থা, কাজেই যদি তাদের জমি দিতে হয় আমি সাজেসান রাখবো আপনি মাথাপিছু ২ একর করে জমি প্রতি ব্যক্তিকে দিন। (শ্রী আবদুস সাত্তার—এত জমি কোথায়?) আপনি এইভাবে চাল করুন। পার হেড ২ একর করে জমি দিয়ে যদি জমি থাকে আপনি জমির সিলিং বেঁধে দিন। আপনাদের যে সিলিং আছে সেই সিলিং-এর উপর যার জমি থাকবে তা বিলি করুন তাহলেই জমি আপনারা পাবেন। আমি জমি হাঙ্গরদের কথা বলছি। জোতদারদের কাছ থেকে জমি বার করলে অনেক জমি বার হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে কোন কিছু বলতে গেলেই ওনারা বলেন যে ডেভেলপমেন্ট ওয়ার্ক করা যাবে না টাকা পয়সা নেই। স্যার, টাকা কোথায় আছে আমি দেখিয়ে দিচ্ছি। চর এলাকার কথা, পশ্চিমবাংলায় এমন বহু জায়গা আছে যেখানে চর উঠে ১৬।১৭।১৮ একর করে জমি হয়ে গেছে। সেখানে আপনারা খাজনা ধার্য করেন নি। সেখানে বেপরোয়াভাবে লোকে চাষ করছে, অবশ্য গরীবরাও চাষ করছে। কিন্তু তার সঙ্গে সঙ্গে বহু বেশী জমির মালিক সেখানে চাষ করে খাচ্ছে। খাজনা ধার্য সেখানে হয়নি। আপনাদের সেরকম মেসিনারী নেই যার দ্বারা সেখানে আইন প্রয়োগ করবেন। আপনাদের সেই নীচের তলার যে যন্ত্র সে ঠিক নাই সেই মেসিনারী বিকল হয়ে গেছে।

**Shri Gurupada Khan :**

আপনি আমাদের এ ব্যাপারে সাহায্য করুন। আমাকে জানিয়ে দিন।

**Shri Shish Mohammad :**

আপনাদের দলের খাতিরে তা পারবেন না। আপনি খোঁজ খবর নিয়ে সেই সব চর এলাকায় খাজনা ধার্য করুন। এই সমস্ত জমির সেটেলমেন্টের ব্যবস্থা করুন নিশ্চয় জমি বেরিয়ে যাবে এবং সেখান থেকে যে রেন্ট আসবে সেই রেন্ট দিয়ে আপনার দপ্তরের

কাজ হবে--দরকার হলে অন্য দপ্তরে টাকা দিতে পারবেন। কিন্তু সে উদ্দেশ্য কি আপনাদের আছে? কারণ এখানে দেখছি আইনের বেশ ফাঁক রয়ে গেছে। আপনাদের গৌরাঙ্গ দেবের পূজা করতে গেলে সে সব আর কি করে হবে--সেই দীন হীন মজুরদের রক্ষা করতে গেলে আইনের প্রয়োজন আছে--কিন্তু তা আপনারা করবেন না--কারণ এতে যে তাদের উপকার হবে তারই জন্য। রামনগর সুগার মিলের কথা বলবো। সেখানে এই সমস্ত বহু জমি বহু দিন থেকে চর উঠেছে--সেখানে সেই সমস্ত জমির এখনও পর্যন্ত খাজনা নির্ধারণ করতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়তো অবগত আছেন যে মুর্শিদাবাদের ৮টি মৌজা মালদার সঙ্গে যোগ করা হয়েছে। মুর্শিদাবাদের লোক সেখানে ধান কাটতে গেল--তা নিয়ে গোলমাল হোল তাতে কৃষক নেতা গোপাল চৌধুরীকে মার্ডার করা হোল। নিশ্চয় যারা মেরেছে তারা সমাজ বিরোধী লোক। কিন্তু এই মুর্শিদাবাদ থেকে মালদায় দিয়ে দিলেন তার জন্য আপনারা গেজেট নোটিফিকেসন করুন, জনতার কাছে প্রচার করে দিন যে এটার উপর তোমাদের অধিকার নেই। আপনারা সিদ্ধান্ত নিয়েছেন যে মিলিটারীদের জমি দেবেন। সে এক্স মিলিটারী হোক, আর বর্তমান কালীন মিলিটারী হোক সেখানে আমাদের কোন আপত্তি নেই। কিন্তু আমি জানি এমন নজীর আছে যে গরীব চাষীকে উচ্ছেদ করে সেখানে মিলিটারীকে জমি দিয়েছেন। বহরমপুরের একজন ভূমিহীন কৃষককে বঞ্চিত করে সেখানে মিলিটারীকে জমি দেওয়া হোল। আমি বলছি না যে, দেবেন না, আপনারা দিন--কিন্তু ভূমিহীন কৃষককে উচ্ছেদ করে। একে তো তাদের দিতে পারছেন না--তার উপর যা আছে তা থেকে উচ্ছেদ করে মিলিটারীদের দেবেন? ওয়েস্টার্ণ ডুয়ারস মার্কেট ফান্ড। এটা বৃটিশ আমলে গড়ে উঠেছিল। এক ডেপুটি কমিশনারের ব্যাপারে। সেই ডেপুটি কমিশনারের সেটা পকেট মানি, তা দিয়ে চোব্য-চোষ্য-লেহ্য-পেয় হোত, আর দার্জিলিংয়ের পাশে বসে সুন্দর জায়গা ভোগ করা হোত। আজকে স্বাধীন দেশের নাগরিক হিসাবে আপনারা বিভিন্নভাবে চিন্তা করুন--আপনারা যে স্বাধীন ভারতের নাগরিক বলে গর্ব করেন সেখানে সেটা আজ ২৭ বছর পরেও রয়ে গেছে।

[4-45—4-55 p.m.]

কেন? উঠিয়ে দিন। সেখান থেকে কত কি টাকা সংগৃহীত হয়--সেই টাকা আপনার এই বাজেটের মধ্যে আছে কি, তার হিসাব দিতে পারবেন কি, সেই টাকা কোথায় যায়? সেটা আপনি বলবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দপ্তরে এবং আপনার কাছে দরখাস্ত করেছি, আমাদের কৃষিমন্ত্রীর কাছেও দরখাস্ত করেছি--বহুদিন থেকে করে আসছি। এই তারিখগুলো হচ্ছে ৮।৫।৭১, ২।৪।৭২, ১৪।৫।৭০, ২।১১।৭০, ২২।৩।৭২ ইত্যাদি, বিভিন্ন সময়ে দরখাস্ত করেছি। কিন্তু তার কোন এ্যাকসান হয় নি। কাজেই আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো আপনি সেদিকে একটু নজর দিন। ২৭ বছর তো পার হয়ে গেল আর কেন সেই বৃটিশ আমলের চাল রাখবেন? আপনি সেখান থেকে টাকা সংগ্রহ করতে পারবেন, তাতে নিশ্চয় আমাদের দেশের কল্যাণ হবে। আপনি সেটা নিশ্চয় করতে পারবেন। আমাদের লিডার ৬।৩।৭৩ তারিখে বিধানসভায় কোশ্চেন রেখেছিলেন, আপনি তার উত্তর দিন। ওয়েস্টার্ন ডুয়ারস মার্কেট ফান্ড সম্বন্ধে আপনি চেপে দিয়েছিলেন এবং এবারও আবার সেই বিষয়ে ২৬।২।৭৩ তারিখে প্রশ্ন দেওয়া হয়েছে, তারও উত্তর দেন নি, এবারেও বোধ হয় চেপে দিলেন।

**Shri Gurupada Khan :**

মিঃ স্পীকার, স্যার, আই অবজেক্ট টু ইট। শীশ মহম্মদ সাহেব কোশ্চেন চেপে দিয়েছি বলছেন, চেপে দেওয়া হয় নি, ঠিক সময়েই উত্তর দেওয়া হবে। শীশ মহম্মদ সাহেবকে এই চেপে দেওয়া কথাটা উইথড্র করতে বলুন, স্যার।

**Shri Shish Mohammad :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এখনও উত্তর পাইনি। আমরা ২৬।২।৭৪ তারিখে দিয়েছি আপনি রোটেশনাল ডে-তে উত্তর দিতে বলেন, ১২ দিন চলে গেছে আমরা কিন্তু এখনও

তার উত্তর পেলাম না। তার ডি,ও, নং হচ্ছে ৩৫৫২-এল,এ, কোশ্চেন নং ৭৫৪ আনস্টার্ড, এখনও তার উত্তর পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আর একটি বিষয়ে আকর্ষণ করছি। তহশীলদারদের সমস্যা একটা বিরাট সমস্যা। কৃষকদের সঙ্গে যাদের যোগাযোগ, জমির সঙ্গে যাদের যোগাযোগ, ভূমির সঙ্গে যাদের যোগাযোগ, মাটির সঙ্গে যাদের যোগাযোগ, কালেকসান থেকে ডিপোজিট পর্যন্ত ইত্যাদি সমস্ত কাজ যাদের করতে হয়, তাদের আজকে কোন্‌খানে রেখেছেন, কি দিয়েছেন সেটা একটুখানি চিন্তা করে দেখুন। তাদের দিয়েছেন ৫০ টাকা বেতন। গুরুপদবাবু আমি আপনাকে জিজ্ঞাসা করি আপনাকে যদি ৫০।১০০ টাকার মত বেতন দেওয়া হয় এবং আপনি যদি স্কুলের শিক্ষক হন তাহলে বলুনতো এই টাকায় আপনার সংসার চালাতে পারতেন কিনা, পোষ্যদের আপনি প্রতিপালন করতে পারতেন কিনা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা বিভিন্ন ট্রেনিং দিয়ে জে, এল, আর, ও, অফিসে কর্মচারী পাঠাচ্ছেন। কিন্তু যাদের কোয়ালিফিকেসন আছে অথচ তহশীলদার হিসাবে কাজ করছেন, জে, এল, আর, ও, অফিসে তাদের প্রায়রিটি দিন। আপনারা একটা নতুন সিসটেম নিয়েছেন, নতুন-ভাবে ট্রেনিং দিচ্ছেন সেটেলমেন্ট অফিসের জন্য। কিন্তু সেটেলমেন্ট অফিসে বহু এম,এ, বি,এ, হায়ার সেকেন্ডারি ইত্যাদি পাশ করা লোক আছে এবং তারা সুদীর্ঘদিন ধরে কাজ করার ফলে তাদের যথেষ্ট অভিজ্ঞতা হয়েছে, যথেষ্ট জ্ঞান হয়েছে। তাদের কিন্তু আপনারা কানুনগো হিসাবে গ্রহণ করেন নি। উচ্চপদে তাদের নিয়ে যাচ্ছেন না কেন? নতুন করে নিয়ে যাচ্ছেন দেখছি। তারা যে পোষ্টে ছিল সেই পোষ্ট থেকে যাদের কোয়ালি-ফিকেসন আছে, অভিজ্ঞতা আছে তাদের উচ্চপদে নিয়ে যান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, টাইপিষ্ট, কপিষ্ট, ম্যাপিষ্ট, সুদীর্ঘদিন ধরে বিভিন্ন পদে যারা কাজ করে আসছে, তাদের দাবী-দাওয়া হচ্ছে তারা সরকারী কর্মচারী, না আধাসরকারী কর্মচারী, না বেসরকারী, এটা আজও সুস্পষ্টভাবে তারা জানতে পারল না। তারা দিনের পর দিন, রাতের পর রাত, বছরের পর বছর ধরে চীৎকার করছেন। এই চীৎকার করার লেজিটিমেট রাইট আছে সেটা আপনারা ভুলে যাচ্ছেন। আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাবো যে আপনি এই বিষয়ে অবিলম্বে একটা ব্যবস্থা করুন।

মাননীয় স্পীকার মহাশয়, এঁরা খাজনার হার ধার্য করেছেন ৯ বিঘার উপরে ডবল, সেচ এলাকায় কোথাও তিন গুণ, কোথাও ৪ গুণ ইত্যাদি কিন্তু স্যার, আপনার মাধ্যমে আমার প্রশ্ন, খাজনার সিসটেম থাকবে কেন? যাঁরা শিক্ষকতা করেন তাঁরা কি খাজনা দেন, যাঁরা চাকরি করেন তাঁরা কি খাজনা দেন—আপনি মন্ত্রী হয়েছেন, আপনি কি খাজনা দেন? কাজেই খাজনা নেবার অধিকার আপনাদের নেই।

(এ ভয়েস ঃ— ইনকামট্যাক্স দিতে হয়)

সেই রকম ইনকাম যদি হয় তার উপর ট্যাক্স বসান কিন্তু তা না করে আপনারা ঐ সমস্ত হাজা, মজা জমি সব নিয়ে তার উপর বিরাট খাজনা চাপিয়ে দিচ্ছেন। স্যার, আজকে গ্রামাঞ্চলে একদিকে খাজনায় মানুষ জর্জরিত আর একদিকে মানুষ সার, বীজ পাচ্ছে না। তারপর স্যার, মাননীয় মন্ত্রিমহাশয়কে আর একটি বিষয়ের দিকে দৃষ্টি দিতে বলব। আমাদের মুর্শিদাবাদ জেলার বর্ডার এলাকার তিন মাইলের মধ্যে ৪৭ সালের পার্টিসানের পর নারায়ণপুর, জোহরপুর, পাংকা, রায়নাপুর মৌজা যেটা ভারতবর্ষের ছিল সেই জায়গা-গুলি পাকিস্থানী সেনাবাহিনী আমাদের লঞ্চের উপর ফায়ারিং করে দখল করে নেয়। আমার কাছে ম্যাপ আছে, দিতে পারি আপনাদের অনুরোধ করবো, কেন্দ্রের সঙ্গে এ ব্যাপারে যোগাযোগ করুন এবং ভারতের প্রধানমন্ত্রী ও বাংলাদেশের প্রধানমন্ত্রীর যোগাযোগের মাধ্যমে ভারতবর্ষের যে সব জায়গা বিশেষ করে সুতী থানার যে হাজার হাজার একর জমি বাংলাদেশের সেনাবাহিনীর হাতে আছে তা উদ্ধার করে একটা সমস্যার সমাধান করুন। আর তা যদি করতে পারেন ঐ এলাকার লোকের কল্যাণ হবে এবং হাজার হাজার একর জমি উদ্ধার করা যাবে। তারপর স্যার, পশ্চিমবঙ্গের এক প্রান্ত থেকে আর এক প্রান্ত পর্য্যন্ত ঘুরলে আমরা লক্ষ লক্ষ বেকারকে দেখতে পাব। আজকে সেই বেকাররা

দু-মুঠো অন্নের জন্য হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছেন। কাজেই এই অবস্থায় আপনারা যদি সুষ্ঠু পদক্ষেপ নিয়ে আইনের ফাঁক না রেখে জমি বিলি বন্টনের মাধ্যমে বেকার সমস্যার সমাধান করার চেষ্টা করেন তাহলে কৃষকদেরও মঙ্গল হবে, সঙ্গে সঙ্গে বেকার সমস্যারও খানিকটা সমাধান হবে। কিন্তু আমরা জানি আপনারা সে পথে যাবেন না। কারণ আপনারা এক জায়গায় এক কথা বলছেন, আর এক জায়গায় অন্য কথা বলছেন। কখনও থাকেন শিবরূপে বটতলায় আবার কখনও থাকেন কুচনিপাড়ায়--আপনাদের বোঝা মুশকিল। স্যার, আজকে পশ্চিমবঙ্গে খাদ্য, ভূমি সংস্কার, স্বাস্থ্য, ইরিগেসান, রাস্তাঘাট ইত্যাদি নানান ব্যাপার নিয়ে আন্দোলন চলছে। তাই আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে বলব, আপনি আপনারটা নিয়ে থাকুন, তাতে কাজ হবে। আজকে মুখ্যমন্ত্রীকে বলব, গুজরাটে, পাটনায় যে গন্ডগোল দেখা দিয়েছে সেই পরিপ্রেক্ষিতে আপনারা কোন সমস্যার সমাধান করতে পারলেন না, পারছেন না।

[4-55—5-05 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো যে এই শাসন ব্যবস্থা চলতে পারে না। সমস্ত কিছু যেন একটা জগাখিচুড়ি হচ্ছে। তিনি রাজ্যপালের কাছে যান এবং উপদেশ দিন যে 'আমাদের রাজত্বকালে চতুর্দিকে বিশৃঙ্খলা, খুন জখম ইত্যাদি হচ্ছে, আমরা ভূমি সমস্যার সমাধান করতে পারলাম না, খাদ্য সমস্যার সমাধান করতে পারলাম না, কোন কিছু করতে পারলাম না, অতএব আপনি রাষ্ট্রপতির শাসন কায়েম করুন'। অন্ততঃ রাষ্ট্রপতির শাসন কায়েম করে আপনারা বিদায় নিন। তাহলে পশ্চিমবাংলায় আবার সোনারযুগ ফিরে আসবে। কিন্তু আপনারা থাকতে হতে পারে না, কিছু হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কয়টি সামান্য কথা বলে এবং এই গ্রান্টের বিরোধীতা করে এবং আমার কাট মোশান মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

## Statement under Rule 346

**Shri Ajit Kumar Panja:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু সংখ্যক ডাক্তারদের কর্মবিরতির ফলে জনসাধারণের কষ্ট হচ্ছে। সেই কষ্ট লাঘব করার জন্য আমি যে সমস্ত ব্যবস্থা নিয়েছি, যতটা সম্ভব কষ্ট লাঘব করা যায় সেটা আমি আপনার ও মাননীয় সদস্যদের কাছে রাখছি। সমস্ত প্রিন্সি-প্যাল-সুপারিনটেনডেন্টকে ক্লিয়ারভাবে বলা হয়েছে যাতে কোন পেসেন্ট রিফিউসড না হন হসপিটাল থেকে সেদিকে লক্ষ্য রাখেন। ১০০ অনারারি ডাক্তার এ্যাপোয়েন্টমেন্টের জন্য অর্ডার ইসু করা হয়েছে। তাদের মধ্যে ২৩ জন অলরেডি ডিটেইনড হয়েছে তাদের ডিউটিজের জন্য। ২০ টাকা ডেলি রোজে অর্থাৎ প্রতিদিন ২০ টাকা করে ডাক্তাররা পান তার জন্য ব্যবস্থা নিতে সুরু করেছি। নিম্নলিখিত হসপিটালগুলিতে আমরা ৫০ ভাগ ফ্রি-ইনডোর বেড, প্রাইভেট হসপিটাল রিজার্ভ করে রেখেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেগুলি হচ্ছে,--চিত্তরঞ্জন সেবা সদন, রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠান, ইসলামিয়া হসপিটাল, ক্যালকাটা হসপিটাল ফর মেডিক্যাল রিসার্চ, মাড়োয়ারী রিলিফ সোসাইটি হসপিটাল, নর্থ সুবারবন হসপিটাল, পি, এন, রায় গ্রুপ অব হসপিটাল, বন-হুগলী, মেয়ো হসপিটাল, এ ছাড়া ন্যাশান্যাল মেডিকেল কলেজ-এর ডাক্তাররা এই ধর্মঘটের সামিল হননি। তাই ন্যাশান্যাল মেডিক্যাল কলেজের আউটডোর এবং ইনডোর জনসাধারণের জন্য খোলা রেখেছেন। এইভাবে আমরা এক হাজার পাঁচ শত ফ্রি-বেড এই সমস্ত যে প্রতিষ্ঠান আছে তাদের সাহায্যের জন্য এগিয়ে আসতে বলছি। আর আউট পেসেন্ট ডিপার্টমেন্টে রোগীদের যাতে অসুবিধা না হয় সেজন্য আমরা ম্যারেঞ্জমেন্ট করেছি। সেগুলি হচ্ছে হালিশহর, নৈহাটি, ইছাপুর, সোধপুর, আগরপাড়া, গ্রীন পার্ক, দমদম, নাগের বাজার, লেকটাউন, গড়িয়া, সাহিত্য পরিষদ স্ট্রীট, বাঘা যতীন কলোনী, পূর্ব পুটিয়ারী, যাদবপুর, সন্তোষপুর, আন্দুল, বাঁশবেড়িয়া, মানকুন্ডু, পানিহাটি, হালতু এবং খড়দহ--এই সমস্ত জায়গায় আমাদের

যে সি,এম,ডি,এ, ও,পি,ডি, আছে সেটার আমরা সময় বাড়িয়ে দিয়ে এবং আরো বেশী সেখানে ঔষধপত্র পাঠিয়ে দিয়ে যাতে তারা কাজ করে যেতে পারেন তার প্রতি লক্ষ্য রাখছি। এ ছাড়াও ৬টি মোবাইল ডিসপেন্সারী যেগুলি আমাদের সি, এম, ডি, এ,র মধ্যে আছে সেগুলিতে আমরা আরো বেশী ঔষধপত্র দিয়ে আরো বেশী সময় চালু রাখতে চেষ্টা করছি। বেশীরভাগ নিম্ন-মধ্যবিত্ত পরিবার বস্তী এলাকা এবং শ্রমিকরা যেখানে থাকেন সেই জায়গাতে আছেন। গতকাল চীফ মেডিকেল অফিসার, হেল্‌থ, সমস্ত ডিসট্রিক্টের তারা এসেছিলেন, তাদের সঙ্গে আলোচনা করেছি, তারা আমার কাছে জানিয়েছেন ডিসট্রিক্ট-এ কোথাও ডিসলোকেসন হয় নি, তবে কিছু কিছু জায়গায় কিছু কিছু ডাক্তার ধর্মঘট করে ভয় দেখানোর ফলে জনসাধারণ একটু শঙ্কিত হয়েছেন, তবু তারা চেষ্টা করছেন যাতে সার্ভিস মেন্টেন্ড থাকে। এ ছাড়াও সেন্ট জন য়্যাম্বুলেন্স, রেডক্রুস, রোটারী ক্লাব, লায়ন্স ক্লাব, অল চেম্বার অব কমার্স, য়্যান্ড অল নন-গভর্ণমেন্ট মোবাইল য়্যান্ড হসপিটাল ইউনিটকে আমরা রিকোয়েষ্ট করেছি টেরিটোরিয়াল আর্মি ইউনিটের একটি বড় হসপিটাল আছে, তাদের আমরা রিকোয়েষ্ট করেছি যাতে তারা সেটাও ওপেন রাখেন। সমস্ত রিটায়ার্ড সিভিল য়্যান্ড আর্মি ডক্টর্স যারা বাঙ্গালী অবসরপ্রাপ্ত কিন্তু ফিজিক্যালি ফিট য়্যান্ড মেন্টালি এলার্ট আমরা তাদের অনুরোধ জানিয়েছি যাতে তারা অবিলম্বে এগিয়ে এসে আউট পেসেন্ট ডিপার্টমেন্টগুলিতে কাজ করতে পারে। সমস্ত বাঙ্গালী ডাক্তারদের যারা প্রবাসে আছেন তাদের খবরের কাগজের মাধ্যমে আমরা জানিয়েছি, খবরের কাগজের য়্যাডভার্টাইজমেন্ট কাল বা পরশুর মধ্যে বেরিয়ে যাবে যাতে তারা আসেন এবং আমাদের সাহায্য করেন। অত্যন্ত আনন্দের কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে প্রবাসী বাঙ্গালী ডাক্তারদের কাছ থেকে অনেক জায়গা থেকে চিঠি পেয়েছি, কিছু বাঙ্গালী ডাক্তার পাশ্চিমবাংলার বাইরে যারা তারা আসবার জন্য ফোন করেছেন, চিঠি লিখেছেন। আমি আশা করি জনসাধারণের যাতে অসুবিধা না হয়, তাদের কষ্ট যাতে লাঘব করা যায় তার জন্য যতটা সম্ভব আমরা চেষ্টা করে যাচ্ছি।

## Demand No. 7

**Shri Bimal Paik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী এই ব্যয়-বরাদ্দের দাবী জানিয়ে কিছু টাকা আমাদের কাছে চেয়েছেন। সেই টাকা তাঁকে দেওয়া হবে কি না, আমার ভাষণের শেষ পর্য্যায়ে আমি তা বলবো। তবে মাননীয় স্পীকার স্যার আমার ভাষণের প্রথমে একটা কথা বারবার মনে পড়ছে যে বিধানসভায় প্রত্যেক সদস্যের বাক স্বাধীনতা রয়েছে বলে যে যা ইচ্ছা তাই বলে যাবে। আমার একটা বিশ্বাস আছে যে বিধানসভা সত্যের স্থান এবং এই বিধানসভা যুক্তি, তর্ক এবং আইনের স্থান। যে কথার কোন সত্যতা নেই, সেই কথা বলা আমার মনে হয় বিধানসভায় উচিত নয়। প্রথমে আমি কয়েকটি কথা বলবো—স্পীকার মহাশয় আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করতে চাই যে আজকে আমাদের বিরোধিতা করা হচ্ছে এবং বলা হচ্ছে যে কংগ্রেস সরকার নাকি জোতদারদের সরকার, এই কথা শুধু পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষের কোন মানুষ, শুধু ভারতবর্ষ নয়, পৃথিবীর কোন মানুষ চিন্তা করতে পেরেছিল কি না আমরা জানি না যে চাষী বা বর্গাদার, তারা দিনরাত প্রাণপাত করে, ফাটা মাটের উপর গিয়ে সেখানে শস্য-শ্যামল করে তোলার প্রয়াস পায় আর সেখান থেকে জোতদাররা যখন তাদের ফসল ছিনিয়ে নেয় তার দাবী, তাই দেখে এই কংগ্রেস সরকার ঘোষণা করেছিলেন যে প্রত্যেক চাষী তারা ফসলের ৭৫ ভাগ পাবে আর ২৫ ভাগ পাবে মাত্র জোতদার। বিশ্বের ইতিহাসে বোধ হয় এটা এখানে করা সর্বপ্রথম সম্ভব হয়েছে। শুধু তাই নয় মাননীয় স্পীকার স্যার, আপনি বোধ হয় ভালভাবে জানেন কারণ আপনি আইনের লোক, ওঁরা বলেছেন, আমরা নাকি জোতদারের পক্ষের লোক, বর্গাদারকে নাকি আমরা উচ্ছেদ করি। কিন্তু সেই আইনের এ্যামেন্ডমেন্ট এই কংগ্রেস সরকার করেছিল। ১৯বি ধারা—যদি কোন বর্গাদার জমি চাষ করে, যদি সেখান থেকে জোর করে জোতদার কেড়ে নিয়ে নেয় তাহলে

তার ৬ মাসের জেল হবে এবং যেখানে তারা ২৫ ভাগ পাবার হকদার, সেই ২৫ ভাগ ফরফিট হয়ে যাবে। ৭৫ ভাগ সেখানে বর্গাদার পাবে। এই আইন বোধহয় পূর্বে কেউ করতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বোধ হয় ভালভাবে জানেন যে একটা বর্গাদার কি সরল মনের লোক। সেই সরল কৃষক, সেই সরল গ্রাম্য লোক, যাকে জোতদার রশিদ দিত না, সেই রশিদ না পাবার জন্য জোতদার যে কোন মুহূর্তে তাকে এই রকমভাবে জমি থেকে উৎখাত করে দিত। তাই সেখানে এই কংগ্রেস সরকার এই আইন পাশ করেছিলেন ১৬এ এ্যামেন্ডমেন্ট করে, যে কোন বর্গাদারের জমির সেই ফসল পাবে না কোন জোতদার যদি সে না রশিদ দেয়। এই আইন বোধ হয় কংগ্রেস সরকার প্রথম করেছিলেন। মাননীয় স্পীকার মহাশয়, একটা কথা বোধ হয় ভালভাবে আপনার মনে পড়বে, যেদিন আপনি স্পীকারের আসনে বসেননি, আমার বেশ মনে আছে যে এই বিধানসভার একজন আপনি সক্রীয় সদস্য ছিলেন, যখন এখানে বসে আপনিও ভূমি সংস্কার আইনের উপর একটা কথা বলেছিলেন যে এই কৃষক বর্গাদার, যাদের ভুলিয়ে জোতদাররা কি রকমভাবে জমি ইস্তফা বা না-দাবী করে নিয়ে নেয়। সেই ইস্তফা না-দাবী যেন নাকচ করা হয়। কারণ তার উপর ফ্রড এবং মিসরিপ্রেজেন্টেশন করা হয়েছে বলে।

[5-05—5-15 p.m.]

কিন্তু মাননীয় স্পীকার মহাশয়, সেদিন আপনি যে কথা বলেছিলেন এই সম্বন্ধে তার মধ্যে অনেক যুক্তি তর্ক ছিল, যে আইন সেদিন যুক্তফ্রন্ট সরকার পালন করতে পারেনি, সেই আইন এ্যামেন্ডেড হয়েছিল এবং এই কংগ্রেস সরকার তা করেছিলেন। মাননীয় স্পীকার মহাশয়, এই কথা আপনি খুব ভালভাবে জানেন যে বর্গাদার, যারা সরল কৃষক, যারা লেখাপড়া জানে না, যাদের জমির রেকর্ড করানো হয় না, আমার বেশ পরিষ্কার মনে আছে যে গত বছর বাজেটের পর আইন হয়েছিল ৪৪(২) সুও মোটো প্রসিডিংস বলেছিল যে ১৫ বছরের জায়গায় ১৮ বছর করা হবে, কারণ বর্গাদার সেখানে একটা সুযোগ পাবে তার নাম সেখানে রেকর্ড করাবার জন্য। আমি তাই মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে জানতে চাই যে, এইগুলো কি জোতদারকে ভালবাসা বা জোতদারকে সমর্থন, না বর্গাদারের প্রতি আকর্ষণ? আজকে মাননীয় স্পীকার মহাশয়, এই কথা বলতে আমার বুক গর্বে ভরে ওঠে যে আমরা দেখেছি এই যুক্তফ্রন্ট সরকারের সময় বা তার পূর্বেও সেই কৃষক, যে দিনরাত প্রাণপাত পরিশ্রম করে তার মাথা গোঁজবার একটুও জায়গা নেই, সেই মাঘ মাসের কনকনে শীতে সারা দিন ধরে খাটুনি খেটে রাতে ফিরে এসেছে, কিন্তু মাথা গোঁজবার একটুও ঠাই নেই, আশ্রয় নিয়েছে একটা অশ্বত্থ গাছের তলে, কোন রকমে কুকড়ে মুকড়ে পড়ে রয়েছে, আর তার পাশে তার সেই পরিণীতা পত্নী, তার লজ্জা ঢাকবার সংস্থান নেই, একটা হয়ত চট গায়ে দিয়ে সেখানে পড়ে রয়েছে, আর তার বুকের ওপরে অনাবৃত শিশুটা তার মায়ের স্তনবৃন্ত কামড়ে দুধ বের করবার বৃথা চেষ্টা করছে। এই কংগ্রেস সরকার সেদিন ঘোষণা করেছিলেন যে রায়ত, সে জমি পাবে; সেই, গৃহহারারা জমি পাবে। আজকে তাই তাদের দেখতে দেখতে বুক আনন্দে ফুলে যায় তারা করেছে ছোট একটা কুঁড়ে ঘর, সেখানে লাগিয়েছে ছোট একটা ফুলের বাগান, তাতে হয়ত দুটো ফলের গাছ লাগিয়েছে, করেছে একটা ছোট পুকুর, তার ঘরের ওপর থেকে লাউ মাচার গাছগুলো বেয়ে বেয়ে পড়ছে, আর উঠানের ওপর দেখা যাচ্ছে সেই শিশু তার মায়ের অঞ্চল বৃন্ত ধরে 'মা মা' বলে ডাকছে। সেই যারা চিরগৃহহারা, যাদের মাথা গোঁজবার স্থান নেই, আজ এই কংগ্রেস সরকার তাদের রায়তী সত্ব দিয়ে সেই জমি দেবার বন্দোবস্ত করে দিয়েছেন। কি আনন্দের, কি অনাবিল আনন্দের মাঝখান দিয়ে তারা দিন কাটাচ্ছে। তাই আমি আজকে মাননীয় অধ্যক্ষের মাধ্যমে বলি যারা আজকে বলছেন কংগ্রেস জোতদারদের, তারা একটা কথা শুধু ভেবে দেখুন, যে কংগ্রেস সরকার প্রকৃতপক্ষে সেই সকল গৃহহারা লোকেদের জন্য আজকে কি করেছেন, প্রকৃত কথা আজকে তাদের দুরন্ত জীবনে সহস্র ধারা বয়ে চলেছে, তাদের ঘরে ঘরে আজকে জ্বলে উঠেছে প্রদীপ, সেই প্রদীপের রঞ্জন রশ্মিতে উদ্ভাসিত হয়ে গিয়েছে সারা পশ্চিমবাংলা। সেই কৃষককুল

দুর্বার গতিতে অভিনন্দন জানিয়েছে আজ এই কংগ্রেস সরকারকে। তাই আমি এই কথা মনে করি যে এই সরকার যে কাজ করেছেন, ভূমি সংস্কারের আইনের ওপর আমার মাত্র ৫ মিনিট সময় দিয়েছেন, কিন্তু আমি এই কথা দৃঢ়ভাবে বলতে পারি যে যদি একদিন সময় আমাকে দেন আমি সব দেখিয়ে দেব যে কিরকম পুঙ্খানুপুঙ্খরূপে কাজ তারা করেছেন কৃষকদের এবং ভাগচাষীদের উন্নতির জন্য। আমি আজকে দৃঢ়তার সঙ্গে এই কথা বলতে পারি যদি আমার কোন বন্ধু কোথাও দেখাতে পারেন যে ভূমি সংস্কার আইন যেটা এই কংগ্রেস সরকার করেছেন তার একটা সেকসন, একটা ক্লজ, একটা ওয়ার্ড যদি জোতদারের পক্ষে থাকে, আমি খুব দৃঢ়ভাবে বলছি যদি কেউ এটা প্রমাণ করতে পারেন তাহলে আমি এই মুহূর্তে আমার সদস্য পদ থেকে পদত্যাগ করে যেতে পারি। আর যদি তারা না পারেন তাহলে অন্তত দৃঢ়তার সঙ্গে এই কথা ঘোষণা করুন যে আজকে সিদ্ধার্থ শঙ্কর রায়ের মন্ত্রীসভা যে আইন করেছেন, সেই আইন কৃষকের পক্ষে, সেই আইন গরীবদের পক্ষে। আজকে ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন আমি বিশ্বাস করি এই অর্থ তাঁকে বরাদ্দ করলে এর প্রতিটি পয়সা কাজে লাগবে। আমি জানি এটা কল্যাণের শুভ দৃষ্টি এবং উজ্জ্বলতার পথ, তাই আমি অকুন্ঠচিত্তে তার ব্যয় বরাদ্দকে সমর্থণ করে আমার বক্তব্যের ইতি করছি। জয়হিন্দ॥

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমিরাজস্বমন্ত্রী মহাশয়ের লিখিত, মুদ্রিত ও সংক্ষিপ্ত ভাষণ পড়লাম এবং শুনলাম। মন্ত্রিমহাশয় মানুষ ভাল। আগে শিক্ষক ছিলেন, এখন মন্ত্রী হয়েছেন। তিনি ভাল লোক বলে তাঁর সঙ্গে ঝগড়া করতে চাই না। কিন্তু প্রথমেই বলব তিনি সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। যে উদ্দেশ্যের কথা বলেছেন শান্তিপূর্ণভাবে করবেন, গণতান্ত্রিকভাবে সমাজবাদ করবেন, কিন্তু আমি বলছি তিনি সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। প্রথমেই আমি বলব ভূমিরাজস্ব আলোচনা বলতে মানে হয় খালি ভূমিসংস্কারের কথা, চাষাভূষোর ব্যাপার, কিছু ক্ষেতমজুর, কিছু উদ্বৃত্ত চাষী, কেউ জমি পেল, কেউ পেল না, ক উচ্ছেদ হল ইত্যাদি, কিন্তু আসলে তা নয়। আমাদের মত গরীব দেশে কৃষি উন্নয়নের ট্র্যাটেজি কি হওয়া উচিৎ তার সঙ্গেই ভূমিরাজস্ব ওতপ্রোতভাবে জড়িত এবং গ্রামাঞ্চলের সামাজিক ন্যায় বিচারের প্রশ্ন এর সঙ্গে জড়িয়ে আছে। কিন্তু আমি বলছি কথাটা শুধু সামাজিক ন্যায় বিচারের নয়। লোকের অবস্থা, দেশের অবস্থা ভাল, তার স্ট্র্যাটেজি কি দেখতে হবে। আমাদের দেশে পুঁজিবাদী কায়দায় পাঞ্জাব, হরিয়ানায়, পশ্চিম ইউ, পি,-এর ভারতবর্ষের কিছু বিভিন্ন রাজ্যে ছাপ ছাপভাবে হয়েছে, কিন্তু তা আমাদের ভারতবর্ষের আয়তনের তুলনায়, কৃষিজমির পরিমাণের তুলনায় কৃষকের সংখ্যা অল্প। এই পথ, এই দিক ভারতবর্ষব্যাপী ছড়িয়ে পড়বে কিনা এটাই প্রশ্ন। যদি এইভাবে হবার প্রশ্ন থাকতো তাহলে কম্যুনিস্ট হিসাবে যত আপত্তিই হোক বিংশ শতাব্দীর দ্বিতীয় শতকে দাঁড়িয়ে আমি বলতাম এইদিকে অসম্ভব। কিন্তু আমার আপত্তি থাকলেও কি হবে? অথচ এটাই প্রমাণ হয়ে গেছে যে এটা হবে না। পাঞ্জাব, হরিয়ানা, পশ্চিম ইউ, পি, অন্ধ্র, তামিলনাড়ুর কিছু জায়গায় আধুনিক বীজ, সার এবং উন্নত প্রথায় চাষ করতে আরম্ভ করলো। কিছু চাষী, জোতদার, অমনি দেখা গেল সার, বীজের অভাব। শুধু অভাব নয়, এই গভর্ণমেন্টের ক্ষমতা নেই কম পরিমাণ হলেও সেটাকে ন্যায্য মূল্যে বন্টন করা। উড়িষ্যা, বিহার থেকে সার স্মাগেলড্ হয়ে এসে আমাদের মেদিনীপুর জেলায় যার দাম ১-২০ পয়সা সেসব সার ৪।৪-৫০ পয়সায় বিক্রি হচ্ছে। একদিকে সার, বীজের অভাব, অন্যদিকে বিদ্যুৎ নেই বলে সমস্ত জায়গায় জলের ব্যবস্থা করা যাচ্ছে না। এই কথা আজ বুঝতে হবে। আমাদের যদি আমেরিকার মত রিসোর্স থাকতো তাহলে সেই রিসোর্স দিয়ে আমরা করতে পারতাম তাহলেও হোত। কিন্তু সেই রিসোর্স আমাদের নেই, কারণ আমাদের গরীব দেশ।

[5-15—5-25 p.m.]

সুতরাং এখানে কৃষি উন্নয়নের স্ট্র্যাটেজি কি, এই দেশে কৃষি উন্নয়নের স্ট্র্যাটেজি হচ্ছে আমাদের যে জমি, আমাদের যে চাষী তার ম্যাক্সিমাম সদ্ব্যবহার। তারমধ্যে কতটা

ন্যায্য দামে সার যোগাতে পারি, কতটা জল, বিদ্যুৎ, বীজ যোগাতে পারি এর ভেতর দিয়ে আমাদের ডেভেলপমেন্ট হবে, তা না হলে হবে না, একটা দারুন দেউলিয়ার মধ্যে আমাদের দেশ পৌঁছাবে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু তা যদি করতে হয় তাহলে একদিকে যেমন ছোট মাঝারী রায়ত চাষী, অল্প জমির মালিক রায়ত চাষী, তাদের সঙ্ঘবদ্ধভাবে উৎসাহিত করে বীজ, সার, জল, যোগান দিয়ে সাহায্য করা দরকার তেমনি ক্ষেতমজুর ভূমিহীন ভাগচাষী, গরীব চাষী তাদের মধ্যে উৎসাহ উদ্দীপনা সৃষ্টি করে তাদের কৃষির উন্নয়নের কাজে লাগান দরকার। সেদিক থেকে অত্যন্ত গুরুত্বপূর্ণ হচ্ছে ভূমি সংস্কার ভূমি সংস্কার শুধু সামাজিক ন্যায় বিচার নয়। আমাদের মত গরীব জনবহুল কৃষিপ্রধান দেশে দরিদ্রতম গ্রামবাসীদের সংগঠিত করে তাদের শক্তিকে কৃষি উৎপাদনের কাজে নিয়োজিত করা একটা মস্ত বড় হাতিয়ার। শুধু তাই নয়, খাদ্য সংগ্রহের ব্যাপারে যদি ছোট মাঝারী রায়ত চাষী, গরীব চাষী, হ্যাঁ, তারা সকলে একটু বেশী খাবে, তাদের অন্যান্য সমস্ত জিনিসপত্র কিনতে হবে সেজন্য ধান-চাল তাদের বেচতে হবে, তাদের যদি সংঘবদ্ধ করতে পারি তাহলে সেই মার্কেটেবল সারপ্লাস সংঘবদ্ধভাবে তাদের কাছ থেকে সংগ্রহ করতে পারি, তা না হলে এই খাদ্যের মজুতদারী ঠেকাতে পারব না, মজুতদারী চলবে, ভীষণ অবস্থা হবে। আমি ২দিন আগে তমলুক গিয়েছিলাম, সেখানে ৩-৬০ পয়সায় চাল বিক্রি হচ্ছে। লোকে বলছে চৈত্র মাসের প্রথমে যদি এই দাম হয় তাহলে বৈশাখ, জ্যৈষ্ঠ, আষাঢ়, শ্রাবণ, ভাদ্র মাসে কি হবে? সমগ্র ভবিষ্যতের কথা চিন্তা করে আমাদের ভূমি সংস্কার ব্যবস্থা আলোচনা করা উচিত। আমি বলছি একথা যে ভূমি সংস্কারের ব্যাপারে মাননীয় মন্ত্রিমহাশয়ের বিভাগ ব্যর্থ হয়েছে। তাঁর বিভাগ ব্যর্থ হয়েছে যদিও সব দায়িত্বটা তাঁর নয়, এই বিরাট দায়িত্ব আমাদের প্রশাসনিক বিভাগের বিশেষ করে পুলিশ বিভাগের আমার অভিযোগ হচ্ছে অসংখ্য ভাগচাষী উচ্ছেদ হচ্ছে, কোন প্রতিকার নেই। আমার অভিযোগ যেসব জায়গায় জরীপ হচ্ছে রেকর্ড হচ্ছে অসংখ্য ভাগচাষী রেকর্ড করতে পারছে না। আমার অভিযোগ বহু উদ্বৃত্ত জমি চাষীরা যেগুলি উদ্ধার করেছিল। সেগুলি তাদের হাত থেকে বেরিয়ে যাচ্ছে। আমার অভিযোগ এমন কি সরকারের কাছ থেকে পাট্টা পেয়েছে যে চাষী তাদের জমির ধান লুঠ হয়ে যাচ্ছে, তার নিরাপত্তার ব্যবস্থা হচ্ছে না। আমি ১৯৭২ সালে বলেছিলাম, ১৯৭৩ সালের প্রথমে বলেছিলাম। কিন্তু ১৯৭৩ সালে যে ঘটনা ঘটেছে তা অভাবনীয়। ভূমিরাজ স্বমন্ত্রীর কাছে আমি গাদা গাদা অভিযোগ পাঠিয়েছি, স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে পাঠিয়েছি, বিভিন্ন জেলা ম্যাজিস্ট্রেট, এ্যাডিসন্যাল ম্যাজিস্ট্রেটদের কাছে গাদা গাদা অভিযোগ দিয়েছি কাগজে আমরা গাদা গাদা অভিযোগ প্রকাশ করেছি, কিন্তু তার বেশীর ভাগ ক্ষেত্রে আজ পর্যন্ত প্রতিকার হয় নি। এই অবস্থা থেকে আমি কনভিন্সড হয়েছি যে প্রতিকার হবে না। এই এ্যাডমিনিস্ট্রেসান সিরিয়াসলি ভূমি সংস্কার করবার জন্য যাদের পক্ষ অবলম্বন করা দরকার, যাদের উৎসাহ দেওয়া দরকার, যাদের পৃষ্ঠপোষকতা করা দরকার তা তাঁরা করবেন না এবং উল্টো যা হয়ে এসেছে তাইই হবে। আমি গত বছর, তার আগের বছর ভেবেছিলাম হয়ত বদলাতে পারে, কিন্তু এ বছর আমি কনভিন্সড হয়ে গেছি কিছু বদলাবে না, এক যদি কৃষকদের মধ্যে আপসার্জ হয় এবং সেই আপসার্জে কংগ্রেসের ভেতরে হোক বাইরে হোক যারা বাস্তবিকই ভূমি সংস্কার করবেন তাঁরা যদি সংঘবদ্ধভাবে নেতৃত্ব দেন তাসলে সেই সংঘবদ্ধ নেতৃত্বের জন্য যদি কিছু হয়ত হবে, তা না হলে মন্ত্রিমহাশয় যে পথের কথা বলছেন সেই পথে আজকে কিছু আশা নেই।

আজকে একথা ঠিক আমাদের পশ্চিমবাংলায় উদ্বৃত্ত জমি অন্যান্য রাজ্যের তুলনায় হাতে বেশী এসেছে। ভারতবর্ষের কৃষি কমিশনের মেম্বাররা যখন এসেছিল তখন আমি তাঁদের জিজ্ঞাসা করেছিলাম, আপনাদের কি ধারনা? তাঁরা বললেন আমরা কনভিন্সড যে সব জায়গায় হয় নি। আমাদের এখানে দীর্ঘদিনের একটা আন্দোলনের ফলে এই জিনিস হয়েছে কিন্তু দুঃখের বিষয় সেই আন্দোলনকে স্তব্ধ করে দেওয়া হয়েছে। ১৯৭১ সালের শেষ দিক থেকে আরম্ভ করে ১৯৭২।৭৩।৭৪ সাল যেটা এখন চলছে তাতে অবস্থা যা দেখছি তাতে একটুকু বলতে পারি যে এটা পরিস্কার ভূমি সংস্কারের ১২টা বেজেছে।

স্যার, আমার কাছে প্রচুর নজির আছে কিন্তু আমি তার সামান্য কয়েকটা এনেছি। বলা হয়েছে যে, এবারে ধান কাটার সময় কোন গোলমাল হয়নি, বেশ শান্তিপূর্ণভাবেই সব হয়েছে। আমাদের মন্ত্রিমহাশয় যদি কানে ছিপি দেন এবং চোখে ঠুলি দেন তাহলে আমার বলবার কিছুই নেই। আমি সারা পশ্চিমবাংলার অসংখ্য তথ্য তাঁকে দিতে পারি এবং কিছু কিছু তাঁকে দিয়েছি। আমি আবার আপনাকে কয়েকটা জায়গার নাম দিচ্ছি। প্রথমেই দেখুন আপনার বাড়ীর পাশে ২৪-পরগনার বসিরহাট মহকুমা। এখানে লিস্ট রয়েছে ৩টি থানার মধ্যে ৯৫টি কেস্ হচ্ছে চাষী চাষ করে ধান লুঠ করে নিয়েছে। আমার কাছে নাম রয়েছে, কে লুঠ করেছে, কারা লুঠ করেছে, সমস্ত কিছু রয়েছে। আমার কাছে লিস্ট রয়েছে লিজ এবং পাট্টা পাওয়া চাষী হাসনাবাদ থানার সেফাতুল্লা এবং আরও ২২ জন চাষী যারা এবারে রায়তি স্বত্ব পেয়েছে গভর্ণমেন্টের কাছ থেকে তাদের ধান লুঠ করে নিয়েছে। ভাগচাষ কোর্ট ভাগচাষীকে ভাগচাষী বলে স্বীকার করে নিয়েছে তার ধান লুঠ করে নিয়েছে। হাসনাবাদ থানার ওসমান প্রভৃতি আরও ৪ জন লোকের ধান লুঠ করে নিয়েছে। তারপর ধরুন মিথ্যা মামলা। অসংখ্য মিথ্যা মামলা করে চাষীকে আটক করে তাদের ধান লুঠ করে নিয়েছে। মিনাকা থানা, বসিরহাট থানা, হাসনাবাদ থানায় এরকম বহু কেস্ রয়েছে। আমি সাম্প্রতিককালে একটা কেস্-এ ডাইরেক্টলি ইন্টারভিন করে দেখলাম ৮১ জন চাষীর ২৫০ বিঘা জমির ধান লুঠ করে নিয়েছে। আমার কাছে সমস্ত সরকারী রেকর্ড আছে, আদালতের রায় রয়েছে। ম্যাজিস্ট্রেট পুলিশকে বলেছে এঁদের ধান লুঠ করে নিয়েছে কাজেই এগুলি উদ্ধার করে দাও, সার্চ ওয়ারেন্ট বার কর। তখন তাদের ধমকাচ্ছে, ম্যাজিস্ট্রেটের কাছে মামলা করেছ? কিন্তু দেখলাম তাদের ধান ফেরত দেওয়া হয় নি।

**Dr. Zainal Abedin :**

আপনি কয়েকটা কেস্ দিন না?

**Shri Biswanath Mukherjee :**

কত আর দেব। আমি প্রচুর সাজিয়ে রেখেছি, কিন্তু আমি জানি দিয়ে কোন লাভ হবে না।

[5-25—5-35 p.m.]

খড়্গপুরের জোতদার সে চাষীর বিরুদ্ধে নালিশ করল ২০ জন চাষী গ্রেপ্তার হল। ধানের গোলা লুঠ করে দিয়ে চলে গেল, জোতদার মারপিঠ ইত্যাদি করল, কিন্তু জোতদারের বিরুদ্ধে কিছু হল না। আমার কাছে রেডি করা সমস্ত অর্ডার সিট আছে, সমস্ত কিছু আছে। এস, ডি, এম, তললাসী পরোয়ানা দিল, পুলিশকে মামলা রুজু করবার জন্য নির্দেশ দিল। ৫৫টি পরোয়ানার মধ্যে মাত্র দুটি পরোয়ানা কার্যকরী হল, বাকি কিছুই হল না এবং যদিও জোতদার মুসলমান যার বাড়ীতে রেখেছে সে হিন্দু। চাষীরা হিন্দু, তবুও সাম্প্রদায়িকতার জিগির তুলল। আমার ইন্টারভেনসান করার ফলে উপর থেকে তদন্ত করে প্রমাণ হল এটি সম্পূর্ণ মিথ্যা কথা। এবং যে অফিসার এই মিথ্যা কথা সাজাচ্ছিলেন তার বিরুদ্ধে সেটা গেল। এইরকমভাবে আমার কাছে ভাগ কোর্টের রায়, ক্যাম্প কোর্টের রায়, জে, এল, আর, ও'র রায় সমস্ত অমান্য করবার নজীর আমার কাছে রয়েছে। এবং সমস্ত রায়ের নকল আমি সাজিয়ে রেখেছি। এতো শুধু একটা জায়গায় ঘটনার কথা বললাম। এই আমার হাতে যে সমস্ত কাগজ আছে, সব ঘটনা এতে পেতে পারেন। আমি নিজেও একটা বিবৃতি দিয়েছিলাম, স্টেটমেন্টও দিয়েছিলাম ভাগচাষীদের ধান লুঠের ব্যাপারে, কিন্তু আজ পর্যন্ত কিছুই হয় নি। আমার বাড়ীর পাশের একটা ঘটনা সেটাও দিয়েছিলাম, কেন হয় নি তা জানি না। আমাদের দেশে এখনও আধা সামন্ততান্ত্রিক ব্যবস্থা রয়েছে, মান্ধাতা আমলের পুরানো ব্যবস্থা। ওদিকে সহরে খুব ক্যাপিটালিজম গ্রো করছে। এক দিকে বড় বড় একচেটিয়া পুঁজিপতি, আর একদিকে গ্রামে আধা সামন্ততান্ত্রিক যারা প্রভাব-শালী লোক তারা শাসনযন্ত্রকে ব্যবহার করছে বহু জায়গায়। জে, এল, আর, ও, তাদের

পক্ষে, যদিও অনেক জায়গায় আবার জে, এল, আর, ও তাদের পক্ষে যায় না, তদন্ত কে ভাগচাষীদের পক্ষে রায় দেয়--এদিকে জে, এল, আর, ও'দের উপরওয়ালা এ্যাডমিনিষ্ট্রেশ সেখানে চুপ করে বসে থাকে। কোন কোন জায়গায় এ্যাডমিনিষ্ট্রেসন মুভ করে এইস অন্যায়ের প্রতিকার করা হোক। এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। আজকে এমন অবস্থ হয়েছে জে, এল, আর, ও, পুলিশ সকলে একদিকে, কোথাও আবার জে, এল, আর, ও এস, এল, আর, ও, সুবিচার করতে চাইলে পুলিশ নাকচ করে দেয়। কোথাও এস, ডি, ও করতে চাইলে, ট্রায়িং ম্যাজিষ্ট্রেট সুবিচার করতে চাইলে এ্যাডমিনিষ্ট্রেশন বিরুদ্ধে যায় এইরকম পরিস্থিতি এসে দাঁড়িয়েছে। আমি আর একটা ঘটনা আমার অভ্যন্ত মাননীয় বন্ধুবর জয়নাল আবেদিন সাহেব তার জেলার কথা বলি। তার জেলার ইসলামপুর সাব ডিভিসনে এখনও সেখানে রেকর্ড হল না। এখনও কত জমি তা জানা গেল না। ইতিমধে কি হচ্ছে আমাদের অন্য সুহৃদরা কি করছেন সেটা আপনাদের একটু শুনিয়ে দিই বিড়লাজী ওখানে রেমি রিসার্চ সেন্টার করবে বলে ৪০০ বিঘা জমি নিয়ে একটা ফার্ম করে ফেলেছেন। কিছু রেমি চাষ হচ্ছে, বাকি জমিতে ধান, পাট, আনারস চাষ হচ্ছে ওরা ওটা লুঠের জায়গা পেয়েছেন। কলবাড়ি ফার্ম বলে আর একটা জায়গা হয়েছে ২০০ বিঘা জমিতে। হনুমান ফার্ম বলে আর একটা ফার্ম হয়েছে প্রায় ৪০০ বিঘা জমি নিয়ে আর একজন বিড়লার আত্মীয় জামাই হতে পারে, অত্যন্ত ঘনিষ্ঠ লোক, ১২০০ বিঘা জমি নিয়ে ফার্ম করছে। রাজেন্দ্র প্রসাদ ফার্ম প্রায় এক হাজার বিঘা নিয়ে হয়েছে। মাথলি একটা ফার্ম ৫ বিঘা, জরিকলাল ফার্ম ২৫০ বিঘা, পরমেশ্বর গুপ্তা তার ফার্ম ৩৫০ বিঘা অন্নপূর্ণ কৃষি ফার্ম প্রায় ৩৬০ বিঘা। তাছাড়াও ওখানে ব্যক্তিগতভাবে এক একজন জোতদার ৪০০।৫০০ বিঘা এই ধরনের জমি এখন পর্যন্ত রেখে দিয়েছে।

[5-35—5-45 p.m.]

এবং সেই ব্যবস্থা যদি না হয় তাহলে আপনি মন্ত্রী হিসাবে আপনার দায়িত্ব পালন করতে পারবেন না। সুতরাং আমি প্রথমে ভেবেছিলাম গুরুপদবাবুর কি দোষ? তিনি কি করবেন যদি এইভাবে চার পাশে সাপ্রেস করে দেয়? তিনি হয়ত লোককে মাকর্সবাদে উপদেশ দেবেন, ভাগচাষীকে বলবেন--তুমি একটু সাহসী হও, সঙ্ঘবদ্ধ হও, আন্দোলন কর। তিনি উপদেশ দিয়ে কি করবেন? যদি তিনি কনভিন্স হন তবে কন্সেশন্স দিয়ে বিবেক দিয়ে তিনি ফাইট করবেন, তিনি বলবেন না এই জিনিষ আমি চলতে দেব না আমাকে যখন ভার দিয়েছ, আমাকে কার্য্যকরী করতে দিচ্ছ না,এটা আমি হতে দেব না। কিন্তু তিনি ফাইট করেছেন বলে আমি জানি না। সেজন্যই আমরা কাটমোশন দিয়েছি। আমি আর দুই-একটি কথা বলেই শেষ করব। উনি বলেছেন আইনের ভেতর আছে। ১৯৭২-৭৩ সালে থেকে ভাগচাষীদের ব্যাপারে বলে বলে হয়রাণ হয়ে গেছি, আইনে ভাগচাষ কোর্ট আছে, এস, ডি, ও, কোর্টে আপীল হয়, তারপরে হাইকোর্টে আপীল করতে পারে কিন্তু জোতদাররা যে ইন্টারভেনশন করে এর কি প্রতিকার করছেন? এবারে তাঁর লেখা বক্তৃতায় দেখলাম তিনি একটা আইন আনবেন, আইনটা যদি আনেন, আইনটা দেখে তাঁকে ধন্যবাদ দেব, তার আগে দিতে পারছি না, কি আছে আইনে সেটা আগে দেখতে চাই। আর একটা হচ্ছে রায়ত আন্দোলন হচ্ছে, এই হাউসে আইন পাশ করে খাজনা দু গুণ তিন গুণ বৃদ্ধি হবে। যার তিন একরের উপর জমি আছে তার উপর খাজনা টাকা বৃদ্ধি হবে। এটা আমি পূর্ণ সমর্থন করি। গাঁয়ে যে লোকের বেশী জমি আছে সে যদি একটু বেশী সুযোগ সুবিধা পেয়ে বেশী ফসল ফলাল এবং সেই ফসল আটকে রেখে প্রচুর পয়সা করে তাহলে নিশ্চয়ই তার কাছ থেকে গভর্ণমেন্ট কিছু ট্যাক্স করবে। কিন্তু তক্ষুনি আমি সাবধান করে দিয়েছিলাম--এই যে রায়তী চাষী, মাঝারী রায়তী চাষী এদের বড়র সঙ্গে মিশিয়ে দু গুণ তিন গুণ খাজনা করে দিলে, বড়র সঙ্গে ছোটর লাইন আপ করে দিলে অনেক অসুবিধা দেখা দেবে এবং আসল উদ্দেশ্য ব্যর্থ হবে। সেটা কিন্তু এখন বাস্তব ক্ষেত্রে প্রমাণিত হয়েছে। আমি যখন বলেছিলাম তখন কিন্তু শোনেননি। এখন খবর পেলাম এই যে দু তিন গুণ খাজনা এককালীন আদায় দেওয়া হচ্ছে এবং তারজন্য দারুণ ক্ষোভ হচ্ছে। বাস্তবিক সেটা সেচ এলাকা নয়, অথচ সেটা সেচ এলাকা বলে

ধার্য্য হয়েছে। যে চাষীরা তিন একরের উপর চার একরের কাছাকাছি কি তার উপর হচ্ছে, তাকে দু গুণ থেকে তিন গুণ খাজনা দিতে হচ্ছে। ফলে দারুণ বিক্ষোভ, সার্টিফিকেট করে আদায়ের চেণ্টা হচ্ছে। সুতরাং তিন গুণের ছাড়া পাচ্ছে না। তিন একর থেকে সাত একর পর্য্যন্ত তাদের কাছ থেকে জবরদস্তি তিন গুণ আদায় করবেন এবং বাকী বকেয়া খাজনা একসঙ্গে সার্টিফিকেট করেন তাহলে বড়কে ধরতে পারবেন না। ছোটর আড়ালে বড়কে ধরতে পারবেন না, বড় আত্মরক্ষা করবে। এই সমস্ত কথা ভাববার দরকার আছে। যদি আপনারা বাস্তবে চান যে ভূমি সংস্কার কার্য্যকরী হোক তাহলে সত্যসত্যই ভূমি সংস্কারে স্বার্থ যাদের, গরীব চাষী, ক্ষেত মজুর, তাদের সহযোগিতা নেবার ব্যবস্থা করুন, তাঁদের উৎসাহিত করুন, তাদের সমর্থন নিন। এখানে অনেক মাননীয় সদস্য আছে, আমি ব্যক্তিগত কাউকে বলতে চাই না। আজকে ভূমিরাজস্ব বিভাগের ব্যর্থতার পেছনে সবচেয়ে বড় ভূমিকা হচ্ছে গ্রামে তাঁর দলের নেতৃত্ব। তাঁর দলের নেতৃত্বে যাঁরা আছেন, তাঁরা বেশীর ভাগই ভূমি সংস্কার চান না, কিন্তু মুখে বলেন চান, কবিতা করে বক্তৃতাও করেন কিন্তু তাঁরা বেশীর ভাগই আসলে ভূমি সংস্কার চান না। সেজন্য তাঁদের প্রভাব প্রতিপত্তি ব্যবহার করেন ভূমি সংস্কারের বিরুদ্ধে। শাসকদলের সভ্য হিসাবে, নেতা হিসাবে তাঁদের প্রভাব প্রতিপত্তি ব্যবহার করেন এ্যাডমিনিস্ট্রেশন, পুলিশকে ভূমি সংস্কারের বিরুদ্ধে নিয়োগ করার জন্য। এবং সেইজন্য আমি বলবো এই ব্যর্থতা সামগ্রিক ব্যর্থতা এবং যদি না এর আমূল পরিবর্তন হয়, তাহলে এখানে ভূমি সংস্কার সাক্সেসফুল হবে না। আমি ওয়ারনিং দিয়ে যাচ্ছি আপনারা যেভাবে কাজকর্ম আরম্ভ করেছেন তাতে কখনো মনে করবেন না ফুলস্টপ হয়ে গেছে। কখনো মনে করবেন না পূর্ণচ্ছেদ হয়ে গেছে, আমি, বিশ্বনাথবাবু ইতিহাস করে দিয়েছি-- কাজেই থমকে দাঁড়িয়ে গেলাম-- এতে জোতদারদের জমি কেড়ে নেওয়া বা ফসল কেড়ে নেওয়া এখানে ফুলস্টপ হয়ে গেল কখনো তা মনে করবেন না। সামাজিক ন্যায় বিচারের জন্য সংগ্রামের আগুন চারিদিকে দ্বিগুণভাবে জ্বলে উঠবে আমাদের পশ্চিমবঙ্গে। সেদিনের আর বেশী দেরী নাই, সেদিন গ্রামের দরিদ্র মানুষ সামাজিক অন্যায় অবিচার অসাম্যের বিরুদ্ধে রুখে দাঁড়াবে, বিদ্রোহ করবে এবং ভূমি সংস্কারের কার্য্যকরী করতে সরকারকে বাধ্য করবে। এটা ইতিহাসের শিক্ষা।

**Shri Balai Lal Sheth :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভূমিরাজস্ব খাতে যে ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন করা হয়েছে, আমি তার পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই খাতে মন্ত্রিমহাশয়ের যে ভাষণ তা আমি পড়েছি, এবং পড়ে একটুখানি খট্‌কা লেগেছে। পরিস্কারভাবে কতকগুলি জিনিষ উল্লেখ না করে তা এড়িয়ে যাবার চেণ্টা তিনি করেছেন। ভূমিরাজস্বমন্ত্রীকে একটী কথা বলতে চাই। তিনি ভূমি সংস্কারের নামে যে ঢাকঢোল পিটিয়ে গ্রামে গ্রামে অফিসার পাঠিয়ে দিয়েছেন, অথচ ট্রেনিংপ্রাপ্ত যাদের প্রয়োজন সেই কাজ করবার জন্য তারা গিয়ে পৌঁছিল না। আসলে কী হলো? দীর্ঘ এক বছরের উপর কিছু অফিসার যারা সরকারের কাছ থেকে মোটা টাকা পেল, আর পাড়ায় গিয়ে মাছ ধরে গল্প করে কাটিয়ে গেল, তাতে অনেক টাকার ক্ষতি হয়ে গেল। সেই টাকা আসবে কোথা থেকে? এই টাকা আসছে জমির মালিকের কাছ থেকে, যারা ১০।১২ বিঘার জমির মালিক তাদের কাছ থেকে নেওয়া হবে।

তিনি তাঁর ভাষণে এক জায়গায় বলেছেন যে ভূমিরাজস্ব বৃদ্ধি করা হয়েছে এই কারণে যে জমির উৎপাদিকা শক্তি বেড়ে গিয়েছে আধুনিকীকরণ করবার জন্য। অথচ সেচের জমি লেভেল বা সমান করবার কোন ব্যবস্থা আপনি করেন নাই। অনেক বাস জমি অকৃষি জমি বলে উল্লেখ করা হয়েছে। জমির উৎপাদিকা শক্তি বৃদ্ধির জন্য এই খাজনা বৃদ্ধি করা হয়েছে বলেছেন। এই অকৃষি জমিকে সমান করে কৃষি জমিতে রূপান্তর করতে হবে।

আপনি যে ল্যান্ড রেভেনিউ ডিপার্টমেন্টে ট্রেনিং-এর ব্যবস্থা করেছেন, সেই ট্রেনিং-এর সময় তাদের কমপক্ষে একশো টাকা দেওয়া হয়। দুঃখের বিষয় লেভী আদায়ের সময় যাদের উপর বেশী করে নির্ভর করতে হয়, তারা হচ্ছে এই তহশীলদার, মন্ত্রিমহাশয় বোধ হয় জমিদারদের আমলের তহশীলদার কথা বলেছেন। জমিদারী উচ্ছেদের পর এই তহশীলদারদের স্বার্থের কথা মোটেই চিন্তা করা হচ্ছে না। এদের দিকে তাকিয়ে দেখুন তাহলে ঠিকমত কাজ পাবেন। সরকারী কর্মচারীদের মত সমান হারে এঁরা ডি, এ, টি, এ, কিছুই পান না। তহশীলদারদের ৫৭ টাকা থেকে আর কিছু বৃদ্ধি করা হচ্ছে না।

আপনারা ৯ বিঘা পর্যন্ত জমির খাজনা মকুব করেছেন। তার থেকে এক বিঘা দেড় বিঘা যাদের বেশী থাকছে তাদের খাজনা অনেক বেড়ে যাচ্ছে। অথচ এই ব্যাপারে দার্জিলিং-এর পার্বত্য অঞ্চলের প্রতি সহানুভূতি দেখান হচ্ছে। ল্যান্ড রিফর্মস কমিটী সি, পি, আই, ও জোতদারদের নিয়ে করা হয়েছে। তারকেশ্বরে ল্যান্ড ডিস্ট্রিবিউসান কমিটি যেটা আছে তাতে সর্বহারা দলের একজন মেম্বার আছেন, তিনি সে মিটীং-এ কোনদিন যান নাই।

আর একটা ব্যাপারে ভূমিরাজস্বমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেতে চাই। দামোদরের চরে জোতদাররা হিসাবনিকেসহীন প্রচুর পরিমাণ জমি ভোগদখল করছে। এই জমি আপনি নিয়ে এসে ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করার ব্যবস্থা করুন।

[5-45—5-55 p.m.]

**Shri Jagadananda Roy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের বাজেটকে সমর্থন করে আমি দু একটা কথা না বলে পাচ্ছি না। আমি ডুয়ার্স এলাকার লোক। জলপাইগুড়ি জেলার যে অংশ তার তিনের চার ভাগ হল ডুয়ার্স এলাকা। আমি জেলা কংগ্রেসের সভাপতি হিসাবে আমাকে সমস্ত জেলা ঘুরতে হয় সেই হিসাবে এই অঞ্চলের সমস্যা আমাকে ব্যতিব্যস্ত করে তোলে। তার কারণ হল ওয়েসটার্ন ডুয়ার্স মার্কেট ফান্ড যে কথা আগে উঠেছে সেটা আজকে এই অবস্থায় রয়েছে। এই খাস মহলে যে সমস্ত হাট রয়েছে বা আছে এবং মার্কেট ফান্ডের যে জমি সেই জমির উপর বহু অধিবাসী বাড়ী ঘর করে আছে। এবং দীর্ঘদিন থাকা সত্ত্বেও তাদের সত্ত্ব দেন নি। এই সত্ত্ব না পাওয়ার ফলে আজকে ব্যাংক ন্যাশানালাইজেসান হয়েছে কিন্তু তবু তারা টাকা পাচ্ছে না। যারা দীর্ঘদিন ধরে ঘর বাড়ী করে আছে তাদের নিশ্চয়ই সত্বর এটা দেওয়া প্রয়োজন কিন্তু তারা তা পাচ্ছে না। এবং এই যে হাটগুলি সে হাটগুলি থেকে যে পরিমাণ অর্থ আদায় হচ্ছে বা হওয়া উচিত ছিল তা হচ্ছে না। সেখানে নানা কারণে অসুবিধা হচ্ছে। পূর্ন বিধান দিলে অনেক সময় লাগবে। সরকার তাদের দীর্ঘদিন ধরে ঝুলিয়ে রেখেছেন। এ ছাড়া এই ফান্ডের যে সমস্ত কর্মচারী আছেন তাদের সংখ্যাও নগন্য নয়। এদের চাকরী শেষ হলে এদের পেনসান নেই, এদের প্রভিডেন্ড ফান্ড নেই। আজকে অত্যন্ত অসুবিধাজনক অবস্থা দেখা দিয়েছে। যদিও মন্ত্রিমহাশয়ের সঙ্গে আমার আলোচনা হয়েছে। কিন্তু আজকে এই অবস্থার পরিবর্তন না হওয়ার ফলে আজকে মার্কেট ফান্ডে যারা ঘর বাড়ী করে বসে আছে তাদের পক্ষে তাদের আর্থিক দিক দিয়ে এরূপ একটা ক্ষতিকর অবস্থায় তারা পড়ে আছে যা বলার নয়। এ ছাড়া সংস্কারের ব্যাপারে আমি বলতে চাই যে প্রতি ব্লকে মাত্র দু জন করে আমিনদার আছে। কোন কোন ক্ষেত্রে আবার একজন। এক একটা ব্লকে যে পরিমাণ জমি এরিয়ায় যে পরিমাণ খাস হয়ে আছে, যার কথা আমি বলেছি তা নায্য বন্টন করতে গেলে দু-জনের জায়গায় আরো বেশী আমিন প্রয়োজন। যে আমিনের অভাবে আজ পর্য্যন্ত সেখানে খাস জমি বন্টন না হওয়ার ফলে সেখানে কৃষকেরা কোন সত্ত্ব পাচ্ছে না। আমরা দেখেছি যে কিছু কিছু ব্লকে একজন করে আমিন থাকলেও তাদের সারা বছর কাজ থাকে না বা তারা কাজ করতে পারে না। সেখানে জমির জরিপ হয় না বর্ষার জন্য কেটে

যায়। বাকি সময় দুজন থাকলে অনেক অসুবিধা হয়। অনেকের পারিবারিক অসুবিধা আছে, আবার অনেকে ছুটিতে থাকেন। এইভাবে জমির জরিপ বন্ধ থাকার জন্য কাজ হচ্ছে না। বর্গাদারের কাজ হতে পাচ্ছে না। সেখানে সেটেলমেন্টের কাজ এগোচ্ছে না। আগে সেটেলমেন্টের যে ব্যবস্থা ছিল--আজকে আমাদের কথা উঠেছে যে সেটেলমেন্ট ঠিকমত হচ্ছে না। আজকে তাই আমি মন্ত্রিমহাশয়কে বলবো যাতে তিনি ঠিকমত ব্যবস্থা করেন। যাকে জমি দিচ্ছেন সে যেন জমি বিক্রি করতে না পারে। এই ব্যবস্থা ট্রাইবালদের বেলায় আছে। আমরা জানি যে ট্রাইবালদের যদি কোন কারণে জমি বিকি করতে হয় তাহলে তাকে ট্রাইবাল অফিসারের পারমিসান নিতে হয়। সুতরাং আমরা কেন ভাবতে পারি না যে অর্জিত অর্থ দিয়ে তারা জমির মালিক হতে পারবে না। সরকার বিনা পয়সায় জমি দিচ্ছে অথচ কি এরকম গরজ ঠেকলো সে জমি বিক্রি করবার জন্য। তাই এ সমস্যার সমাধান করতে হবে। আজকে যদি এই কথা বলি ও মন্ত্রিমহাশয় করেন তাহলে অন্য পক্ষ থেকে আপত্তি আসবে। বলবেন জমি দিচ্ছেন বটে কিন্তু আপনারা তাদের গণতান্ত্রিক অধিকার হরন করছেন। অর্থাৎ জমির উপর তার রাইট, সেটা নাকি গণতান্ত্রিক হত্যা বলা হচ্ছে। সেই কারণে আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে বলবো যে আপনি ঐ বিষয় চিন্তা করুন।

**Shri Sachinandan Sau :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের ভূমি সদব্যবহার, ভূমি সংস্কার, ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় যে ব্যয় বরাদ্দের প্রস্তাব উৎথাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। আমি গ্রামবাংলার জনপ্রতিনিধি। কাজেই আমি জানি ভূমি সমস্যা একটা গুরুতর সমস্যা। এই সমস্যা সমাধানের জন্য আমাদের মাননীয় মন্ত্রী এবং মুখ্যমন্ত্রী যথাসাধ্য চেষ্টা করেছেন। আজকে বিরোধী পক্ষে বন্ধু শীশ মহম্মদের বক্তৃতায় শুনলাম যে সরকার নাকি বর্গাদারকে কোন ক্ষেত্রে সাহায্য করে নি। আমি বলতে চাই, আমি তাঁকে দেখিয়ে দিতে পারি বর্গাদারদের সাহায্য করা হয়েছে কিনা, জমি দেবার চেষ্টা হয়েছে কিনা। আমার এলাকায় প্রতি ক্ষেত্রে যেখানে অফিস থেকে ডিক্লেয়ারেসন দেওয়া হয় নি কারও জমি নিয়ে বর্গাদারের সঙ্গে কোন গোলযোগ ঘটেছে সেখানে আমরা মুখোমুখি দাঁড়িয়ে পুলিশকে বলে দিয়েছি যে এখানে দাঁড়িয়ে বর্গাদারদের পরিপূর্ণ সাহায্য করুন এবং প্রতি ক্ষেত্রে তাদের জমি বিলি করা হয়েছে। কোন ক্ষেত্রেই বর্গাদার বঞ্চিত হয় নি। ভূমির খাজনার হার দুগুণ তিনগুণ হওয়ায় অনেক ক্ষেত্রে কথা উঠেছে। আমরা দেখেছি যে আগে জমির খাজনা একের আট ভাগ পর্যন্ত দিতে হোত এবং সেইভাবেই কর ধার্য করা হোত। কিন্তু আজকে খাজনার হার দুগুণ তিনগুণ হওয়ায় বিরোধী পক্ষের বন্ধুরা অনেক কথাই বলেছেন। কিন্তু এটা আজকে প্রয়োজন। কেন না দেশের গরীব জনসাধারণের উন্নতির জন্য দেশের উন্নয়নের জন্য খাজনার দু-তিন গুণ হওয়া দরকার। আজকে বিরোধীপক্ষের বন্ধুরা রাজ্যপালের শাসন চেয়েছেন। কিন্তু যুক্তফ্রন্ট সরকারের আমলে যখন গ্রামে গুন্ডার অত্যাচার চলেছিল, দেশে এক বিভীষিকা ও সন্ত্রাসের রাজ চলেছিল তখন তারা কিন্তু সেটা চান নি। আজকে তাঁরা দেখেছেন যে তাদের মিছিলে আর সেই বর্গাদার আসে না, চাষীরা আসে না তাই আজকে তারা ভূমিহীন চাষীদের দোহাই তুলে খাজনার দোহাই তুলে এই সব বক্তৃতা করছেন। আজকে ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যেভাবে এইসব সমস্যার মোকাবিলা করার চেষ্টা করছেন তাতে তারা আর হালে পানি পাচ্ছেন না। দেখা গেছে পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় ভূমি সংস্কারের জন্য এই সরকার যথাযথভাবে সেটেলমেন্টের ব্যবস্থা করেছেন। এবং সেই সঙ্গে কর্ম-সংস্থানের কর্মসূচী নিয়ে শিক্ষিত যুবকদের ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয়েছে। আমি জানি কংগ্রেস কর্মীরা নিজেরা দাঁড়িয়ে থেকে বর্গাদারদের জমি দেওয়াবার ব্যবস্থা করছেন--কোন জায়গায় অত্যাচারের অভিযোগ আসে নি। আমাদের এই নীতিকে বাস্তবে রূপায়িত করতে বদ্ধ পরিকর। এই সরকার আসার সঙ্গে সঙ্গে যেভাবে বর্গাদারদের জমি দেওয়া হয়েছে আর, এস, পি-র বন্ধুরা কি দেখাতে পারবেন যে এইভাবে তাঁদের আমলে বর্গাদারদের জমি দিতে পেরেছিলেন? আপনাদের এদের নিয়ে জমির ধান লুট করিয়েছিলেন। এই

সরকার পশ্চিমবঙ্গ পুষ্করিণী বিল পাশ করিয়ে গরীব চাষী যাতে যে কোন পুকুর থেকে জল পায় জমি চাষ করার জন্য তার ব্যবস্থা করে দিয়েছেন। আপনারা নিশ্চয় জানেন এই জল নিয়ে গরীব চাষীদের মাথা কাটাকাটি হয়েছে। আজকে সেই মাথা ফাটাফাটি বন্ধ করে দিয়ে সরকার সেই জিনিস আইনের মাধ্যমে যে কোন পুকুর থেকে চাষীর যাতে জল নিতে পারে যে কোন বর্গাদার যাতে জল নিতে পারে তার ব্যবস্থা করে দিয়েছেন এখন আর তার জন্য কেউ বর্গাদারের মাথা ফাটাতে পারবে না। পরিশেষে আমি তাঁদের এই কথাই বলবো যে উৎশৃংলতার আশ্রয় না নিয়ে আইনের অনুশাসনে জোতদারদের থেকে জমি সংগ্রহ করাই হচ্ছে প্রনিধানযোগ্য।

[5-55—6-05 p.m.]

আমরা জোতদারদের সমর্থন করি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বর্গাদারদের স্বার্থ সুপ্রতিষ্ঠিত করেছি। কাজেই আমি আপনার মধ্য দিয়ে জানাতে চাই গ্রামবাংলার সাধারণ মানুষ এই সরকারের সঙ্গে আছে এবং মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে উৎথাপন করেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থণ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ॥

**Shri Madhu Sudan Roy :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন করছি। একে সমর্থন করে দু একটি কথা, সাজেসানস হিসাবে আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টিতে আনছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে ভাগ চাষ আদালত আছে, ভাগচাষীদের সঙ্গে জমির মালিকের ফসলের অংশ নিয়ে যদি কিছু ডিসপিউট হয়, যদি কিছু গোলমাল হয় তাহলে ভাগ চাষ আদালতে সেই মোকর্দ্দমা ফাইল করতে হয়। সেই মোকর্দ্দমাগুলি ফাইল করা হয়--ওয়েষ্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস এ্যাক্ট রুলে ক্লিয়ারলি দেওয়া আছে যে এ্যাপ্লিকেসন দেবার ৩ সপ্তাহের মধ্যেই সেটার মীমাংসা করা দরকার। রুল্সে আছে,

such applications shall be disposed of within three weeks from the date of filing of the application

৩ সপ্তাহের মধ্যে ভাগ চাষ মোকর্দ্দমাগুলো ফয়সালা করা দরকার। কিন্তু কার্যতঃ দেখা যায় ৩ সপ্তাহ তো দূরে থাক ৩ বছরের মধ্যেও ভাগ চাষ মোকর্দ্দমাগুলোর ফয়সালা হয় নি। ফলে গরীব ভাগ চাষীরা গ্রাম থেকে সহরাঞ্চলের ভাগ চাষ আদালতে যাতায়াত করতে করতে সর্বস্বান্ত হয়ে পড়ে। তারপরে বাধ্য হয় ঐ জমির মালিকের সঙ্গে আপোষ রফা করতে এবং জমির মালিক আপোষ করার জন্য যে যে প্রস্তাব দেয় সেইগুলি তারা মানতে বাধ্য হয়। এটা সবচেয়ে বড় জিনিস যেটায় সরকারের ক্ষতি হচ্ছে। একটা কথা আছে স্যার, আপনি জানেন জাষ্টিস ডিলেড জাষ্টিস ডিনায়েড--বিচার ব্যবস্থার অত্যন্ত দেরী হয়, যার ফলে দেখা যায় সত্যিকারে বিচার গরীব চাষীরা পায় না। তার কারণ কি? তার কারণ হচ্ছে ভাগ চাষের কেসগুলি পড়ে জে. এল, আর. ও অফিসারের হাতে। এই জে. এল, আর, ও, অফিসার এমন কিছু কাজ নেই, যা তিনি করেন না। একদিকে তিনি ভাগ চাষের কেস করেন, ভূমি বিতরণ করেন, সার্টিফিকেট, মিউটেশন, হাটের নীলাম, বালি নীলাম, ঘাটের নীলাম, সরকারী গাছ-পালার নীলাম ইত্যাদি এই সমস্ত কাজগুলি তিনি করেন। যার জন্য জে, এল, আর, ও, অফিসারকে বার বার কোর্টের বাহিরে ঘুরতে হয় এবং তার জন্য দেখা যায় বেশীর ভাগ কেসগুলিই দেরী হয়ে যায়। সেই জন্য ভাগ চাষ মোকর্দ্দমার ফল পেতে দেরী হয়। সেই জন্য আমি অনুরোধ করবো এই ভাগ চাষের কেসগুলি করার জন্য একটা আলাদা অফিসার বা আলাদা কোর্টের ব্যবস্থা করুন। গত বছর মন্ত্রিমহাশয় বলেছিলেন এই বাজেট বরাদ্দের সময় সেচ ইত্যাদি ক্ষেত্রে যে জমি গ্রহণ করা হয় তার কমপেনসেসান পেতে, ক্ষতিপূরণের টাকা পেতে অনেক দেরী হয়। যার জন্য তিনি ঘোষণা করেছিলেন এ্যাওয়ার্ড দেবার আগে ৮০ পারসেন্ট

কমপেনসেসান যেন দেওয়া হয়। কিন্তু কার্যতঃ সেটা হচ্ছে না। আমি এই বিষয়ে আপনার কাছে একটি উদাহরণ দিচ্ছি। কুচবিহার জেলার মেখলিগঞ্জ মহকুমায় তিস্তা বাঁধের জন্য যে জমি নেওয়া হয় ১৯৭১ সালে, আজ ১৯৭৪ সালের মার্চ মাস হয়ে গেল এখন পর্যন্ত এই কমপেনসেসানের টাকা দেওয়া হয় নি। ফলে সেখানকার গরীব চাষী যাদের অল্প জমি ছিল সেই জমিগুলি গ্রহণ করা হয় সেচের জন্য, ইরিগেসন, ফ্লাড প্রোটেকসানের জন্য, সেই টাকা এখন পর্যন্ত তারা পায় নি। এমনও দেখা যাচ্ছে যারা ১২।১৩ বিঘা জমির মালিক তাদের জমি গ্রহণ করা হয়েছে তারা এখন জি, আর দেবার দাবী করছেন। কারণ তাদের সমস্ত জমিই চলে গেছে, যেভাবেই হোক কমপেনসেসন দেবার ব্যবস্থা করুন। আমি নানাভাবে চেষ্টা করছি। ডিষ্ট্রিক্ট কালেকটর বলেছেন ক্যালকাটা গেজেট নোটিফিকেসন না হওয়া পর্যন্ত কমপেনসেসনের কোন টাকাই দেওয়া সম্ভব হবে না।

ল্যান্ড ডিসট্রিবিউসানের ব্যাপারে মাননীয় মন্ত্রিমহাশয় হিসাব দিয়েছেন যে, সরকারে ন্যাস্ত হয়েছে ৬ লক্ষ ৭৫ হাজার একর জমি এবং বিলি করা হয়েছে ৪ লক্ষ ১৬ হাজার একর জমি। স্যার, এ সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। ল্যান্ড এ্যাডভাইসারী কমিটির মাধ্যমে জমি ডিসট্রিবিউট হবার পর যাদের নামে এ্যালট করা হল তারা কিন্তু পজেসান পাচ্ছে না। জমি বিলি হলেও পাক্কা দেওয়া হয় নি। কাজেই এই হিসাবটা যদি আপনি দেখেন তাহলে দেখবেন এই জমি ভূমিহীনদের মধ্যে বিলি হয় নি। স্যার, এই কথা বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থণ জানিয়ে আমি শেষ করলাম।

**Shri Ganesh Hatui :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি সদ্বব্যবহার, ভূমি সংস্কার, ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন করেছেন তাকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। স্যার, মাননীয় মন্ত্রিমহাশয় গ্রামের মানুষ, কাজেই দরিদ্র বর্গাদারদের বেদনার কথা, দুঃখের কথা তিনি জানেন। তাই এই বাজেট বক্তৃতায় মাননীয় মন্ত্রিমহাশয়ের বাস্তব দৃষ্টিভঙ্গীর পরিচয় আমরা পাই। স্যার, তিনি জানেন, বর্গাদাররা কি ভাবে উচ্ছেদ হয়। জোতদাররা নানান কৌশল অবলম্বন করে আদালতের আশ্রয় নিয়ে এই বর্গাদারদের উচ্ছেদ করে। তিনি সেটা অনুভব করেছেন। সেজন্য ১৯৫৫ সালের আইন সংশোধন করে যে ব্যবস্থা করছেন তার জন্য আমি আপনার মাধ্যমে তাঁকে ধন্যবাদ দিচ্ছি। তিনি বলেছেন, আদালতের আশ্রয় নিয়ে জোতদাররা যাতে বর্গাদারদের উচ্ছেদ করতে না পারেন তার ব্যবস্থার বিধান আইনসভায় আনবেন, এজন্য আমি আবার তাঁকে ধন্যবাদ দিচ্ছি। স্যার, ভূমি সংস্কার হল গ্রামবাংলার অর্থনীতির বুনিয়াদ। স্যার, একজন ছোট রায়ত যার ৫।৬ বিঘা জমি আছে সেখানে আমরা দেখি সেই জমি হয়ত খন্ড খন্ড ভাবে ছড়িয়ে আছে। এই ফ্রাগমেনটেসান অব ল্যান্ড থাকার জন্য সে না নিতে পারছে স্যালো টিউবওয়েলের সুবিধা, না নিতে পারছে সেচের সুবিধা, না নিতে পারছে বিদ্যুতের সুবিধা, সে কোন সুবিধাই নিতে পারছে না। এইভাবে খন্ড খন্ড অবস্থায় জমি থাকার জন্য ছোট রায়ত যাদের অর্থনৈতিক অবস্থার আমরা উন্নতি করতে চাই তাদের অবস্থার উন্নতি আমরা করতে পারবো না। কাজেই আমার সাজেসান হল, জাতীয়-করণ করতে হবে—সমস্ত জমি রাষ্ট্রের অধীনে আনতে হবে। সেখানে কনসলিডেসান অব ল্যান্ড করে—একত্রিকরণ করে, ছোট ছোট রায়ত যাদের ৫-৬ বিঘা জমি আছে সেখানে সেইভাবে যদি আমরা ডিসট্রিবিউসান করতে পারি তাহলে গ্রামাঞ্চলের ছোট ছোট রায়তের অর্থনৈতিক অবস্থার উন্নতি আমরা করতে পারবো। তবে এই কাজ যতদিন না হচ্ছে ততদিন সরকারের হাতে যে ভেস্টেড ল্যান্ড আছে সেই ল্যান্ড যাতে সুষ্ঠুভাবে বন্টন করা যায় তার ব্যবস্থা নিতে হবে। স্যার, আমরা আসার পর ল্যান্ড ডিসট্রিবিউসান কমিটির মাধ্যমে যে জমি বিলি করা হয়েছে ভূমিহীন চাষীদের মধ্যে সেই জমি কিন্তু এখনও অনেক চাষী পজেসান বা অধিকার নিতে পারছে না।

অধিকার না নেবার কারণ হল জে, এল, আর, ও-তে যে আমীন আছে, সেই আমীন গিয়ে ভাগবাটোয়ারা করে সেই নাস্ত জমিটা তাকে দেখিয়ে দেওয়া, এই কাজটুকু জে, এল, আর, ও, থেকে হচ্ছে না বলে তারা পজেসান নিতে পারছে না। আর দ্বিতীয় পয়েন্ট হচ্ছে রাজস্বের হার যেটা আছে আমাদের মন্ত্রিমহাশয় ৯ বিঘা পর্যন্ত খাজনা মকুব করে দিয়েছেন এতে ২।৩ অংশ লোক আশীর্বাদ দেবে, কিন্তু আমার কথা হচ্ছে ৯ বিঘার উপরে ১৫ বিঘা জমির যারা মালিক তারা যে খুব বড় রায়ত বা ধনী বা জোতদার তা নয়। এই যে সামান্য অংশ পড়ে আছে, এই অংশের জন্য আমি মন্ত্রিমহাশয়কে পুনরায় খাজনার হার বিবেচনা করতে অনুরোধ জানাচ্ছি। আর এই খাজনা একেবারে ২গুণ, তিনগুণ না করে দেড়গুণ করা উচিৎ। একেবারে ফ্ল্যাট রেট-এ যা করা হয়েছে তা না করে, তাদের বিষয় একটু বিবেচনা করে যাতে দেড়গুণ খাজনা হয় সেজন্য তাঁর কাছে অনুরোধ রাখছি।

আর একটি কথা আমি বলতে চাই। এই যে সেচ এলাকা এবং অসেচ এলাকা এটা ভাল করে চিহ্নিত করা উচিৎ। কারণ একই মৌজার মধ্যে কোনটা সেচ এবং কোনটা অসেচ এলাকা এটা যদি ঠিক মত চিহ্নিত করতে না পারেন তাহলে ঠিকমত বিচার হবে না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-05—6-15 p.m.]

**Shri Ajit Kumar Basu :**

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ভূমি সংস্কারের উপরে যে আলোচনা হচ্ছে সেখানে নীতিগত দিক তুলে ধরা হয়েছে এবং সকলে বলেছেন ঠিকমত ভূমি সংস্কার করতে না পারলে—অর্থাৎ এমনভাবে ভূমি সংস্কার করতে হবে গ্রামের যে ভূমিহীনতা আছে সেটা দুর করতে হবে এবং গরীবদের মধ্যে সেই জমি বিলি করতে হবে। এ ছাড়া গ্রামাঞ্চলের অর্থনৈতিক বুনিয়াদ গড়ে তোলা যাবে না। এই কথাটা সামনে রেখে আমি প্রথমে ভাগ-চাষী সম্পর্কে দু'একটা খুচরো কথা বলি। এটা ইমপ্লিমেনটেসান ঠিকমত হচ্ছে না, বরং ইমপ্লিমেনটেসান-এর ক্ষেত্রে কায়েমী স্বার্থের পক্ষে দাঁড়িয়ে অনেক অন্যায় করা হচ্ছে—এই কথাটা রয়েছে। আমি আইনের দিকটা তুলে ধরতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রিমহাশয়ের নিজের জেলার একটি কেস-এর কথা বলছি, যদি তিনি শোনেন। বাঁকুড়া জেলার ভোড়া মৌজার শক্তিপদ দে, ভাগচাষী, সে ১৪৫৫ এবং ১৫৫৪ নং দাগে বর্গা রেকর্ডের জন্য ১৯৭২ সালে বিষ্টুপুরের জে, এল, আর, ও,-এর কাছে দরখাস্ত করেছিল। ৫।১১।৭৩ সালে জে, এল, আর, ও, ভাগচাষীর পক্ষে রায় দিলেন। মাঝখানে যে ঘটনা ঘটলো সেটা তাকে জানাতে চাই। ঐ যে জমির মালিক চিন্ময় মণ্ডল, তিনি বিষ্টুপুরের মুন্সেফ কোর্টে কেস করে ইনজাংসান পেলেন যাতে জে, এল, আর, ও, জমি বিলি করতে না পারে, ভাগচাষীর পক্ষে এ্যাওয়ার্ড দিতে না পারে এবং তার বিরুদ্ধে ভাগ-চাষীকে কোর্টে যেতে হল, সেখানে সাবজর্জ ভাগচাষীর পক্ষে রায় দিলেন, যে না মুনসেফের এই রকম ইনজাংসান দেবার অধিকার নেই। অথচ তিনি ইনজাংসান দিয়ে দিয়েছিলেন। তখন ঐ চিন্ময় মণ্ডল হাই কোর্টে গেলেন। হাই কোর্টে এই হালে ঠিক হয়েছে, যে না, মুন্সেফের এই রকম ইনজাংসান দেবার ক্ষমতা নেই। ইনজাংসান দেবার ক্ষমতা নেই বলার জন্য, জে, এল, আর, ও, ভাগচাষীর পক্ষে বললেন, "হ্যাঁ, তুমি ভাগচাষী", এবং রেকর্ড করতে বললেন। আপনার ডিপার্টমেন্ট-এর সারকুলার আছে। সেটা কি বলেন অর্ডার না অন্য কিছু জানি না এবং সেটেলমেন্টকে ডেকে বললেন, "এর নামে রেকর্ড করে নাও"। কিন্তু একটা ব্যাপার হচ্ছে জজকোর্টে এবং হাইকোর্ট মুন্সেফের কাছে আবার রি-ট্রায়াল-এর জন্য পাঠালেন। মুন্সেফ কোর্টে যে টাইটেল আনা হয়েছে অর্থাৎ চিন্ময় মণ্ডল—ওটা আমার, ওটা ভাগচাষীর নয়"— এই বলে টাইটেল সুইট করেছে, সেটা আজও পেনডিং আছে। একেতো জে, এল, আর, ও-রা অনেক জায়গায় কায়েমী স্বার্থের পক্ষে কাজ করছেন, কিন্তু কিছু কিছু জায়গায় চাষীর হয়ে কাজ করতে পারছেন বা এগিয়ে আসছেন তখন আইন কিভাবে প্রতিবন্ধক হচ্ছে সেটা ভাবতে বলছি।

এখন ধরুন জে, এল, আর, ও, বলেছেন কিন্তু আজও ভাগচাষীদের বসাতে পারেন নি। কারণ মুন্সেফ কোর্টে বিচার চলছে এবং তারপর জজ কোর্টে যাবে যদি মুন্সেফ কোর্টে বিচার না পায় এবং তারপরে হাইকোর্টে যাবে। অর্থাৎ এখনও তাকে ৫।৭ বছর ধরে বহু পয়সা খরচ করতে হবে এবং ঘুরপাক খেতে হবে। এই যদি সে করতে পারে তাহলে সে ভাগচাষী হিসাবে পাত্তা পাবে। আপনি বললেন, এই বিষয়টা সংশোধন করবেন কিন্তু কি করবেন জানি না। আপনারা বলছেন, ল্যান্ড রিফরম এ্যাক্টের ২১ ধারায় ভাগচাষীরা এই এই ব্যাপারে কোর্টের আওতার বাইরে থাকবে। তাকে কিন্তু কোর্টের আওতার বাইরে না রাখার জন্য বহু ক্ষেত্রে কোর্টে টেনে নিয়ে যাওয়া হচ্ছে এবং তারা ভাগচাষী রূপে আর দাঁড়াতে পারছে না, এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। সুতরাং আমি দাবী করছি অবিলম্বে ২১ ধারার আইন সংশোধন করুন। শুধু ১৭, ১৮ ধারা নিয়ে আসলেই চলবে না, ভাগচাষী সংক্রান্ত ব্যাপারে বিশেষ করে টাইটেল ইত্যাদি সেগুলোর সম্বন্ধে যে আইন সেই আইন সংশোধন করা দরকার এবং এটা আগেই করা উচিত ছিল। সম্প্রতি আপনি কি করবেন জানি না কিন্তু এটা বিশেষভাবে লক্ষ্য রাখার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। এই দেওয়ানী আইনের আওতায় যদি টাইটেলটাকে না নিয়ে আসতে পারেন তাহলে যে-টুকু আজকে আইনতঃ স্বীকৃতি পাচ্ছে, সেই আইনকে কার্য্যকরী করতে পারছে না আইনের আর একটা ফ্যাঁকড়ার জন্য। কাজেই এটা অত্যন্ত তাড়াতাড়ি করতে হবে। এটা গত বছর করতে পারলে ভাল হ'ত, কাজেই এটা এখনই করে ফেলা দরকার। এই প্রসঙ্গে একটা কথা বলতে চাই হাইকোর্টে খুব কম করে ৫ হাজার কেস পেন্ডিং রয়েছে ঐ ধরনের কেস। এরা ভাগচাষী হবে কি না জে, এল, আর ও'রা যে সার্টিফিকেট দিয়েছেন, হাইকোর্ট কিন্তু এদের ভাগচাষী হিসাবে স্বীকার করছে না। আপনার ডিপার্টমেন্টের বিরুদ্ধে আমার অভিযোগ হচ্ছে, তারা এই রকম একটা সেকশনের ক্ষেত্রে হাইকোর্ট যে যে চিন্তা করছে বা বিভিন্ন ক্ষেত্রে যে রায় দিয়েছে, আজ পর্য্যন্ত এর বিরুদ্ধে কোন প্রতিবাদ করেন নি। হাইকোর্ট বলছে জে, এল, আর, ও, যে রায় দিয়েছে, এটা তো ডিপার্টমেন্টাল সার্কুলার, এটা আজ পর্য্যন্ত গেজেটে নোটিফিকেশন হয় নি এবং

until and unless it is notified in the Gazette it can not become a law

এবং হাইকোর্ট অনেকদিন ধরে এই কথা বলছে এবং আমাদের ভূমিরাজস্ব বিভাগ এতবড় একটা বিভাগ, তারা এই সম্বন্ধে একেবারে ক্যালাস হয়ে রয়েছে, কোন খবর রাখে না। এটা একটা সামান্য ব্যাপার, জে, এল, আর, ও-কে যে অধিকার দেওয়া হয়েছে, সেই সার্কুলার অনুযায়ী জে, এল, আর, ও, কাজ করছেন কিন্তু তার রায় হাইকোর্ট থেকে গ্রাহ্য হচ্ছে না, কেননা এটা গেজেটে নোটিফিকেশন হয় নি। এই ব্যবস্থা বহু আগে করা উচিত ছিল। হাইকোর্টে এই রকম পাঁচ হাজার কেস পেন্ডিং রয়েছে।

[6-15—6-25 p.m.]

এখন মোটামুটি এইরকম একটা পরিস্থিতি, অত্যন্ত তাড়াতাড়ি এটা করা দরকার, তা নাহলে সমস্ত জিনিষটা খিচুড়ী হয়ে যাচ্ছে। দু নং যেটা কনসেনট্রেশন অফ লেন্ড, সেটাকে ব্রেক করতে না পারলে গ্রামের অর্থনৈতিক এবং সামাজিক বুনিয়াদকে নতুন করে গড়ে তোলা যাবে না। এইরকম গাদা গাদা প্রমাণ আছে, আমি আপনার সঙ্গে ব্যক্তিগত-ভাবে কথা বলেছি, আপনার জেলা একটা অন্ধকার জেলা, সেখানে সামন্তবাদের অত্যন্ত প্রভাব। এই নিয়ে আলোচনার সময় আপনি স্বীকার করেছিলেন যে, কিছু করা যাচ্ছে না। এই সিলিং-এর উপর একটা কথা বলছি, যে এইরকমভাবে এটাকে ফেলে রাখা যেতে পারে না। বিশ্বনাথবাবু যে কথা বলে গিয়েছেন যে আস্তে আস্তে করলে কোন কাজ হবে না। আমাদের কথা হচ্ছে এটাকে ঐ সাড়ে ১৭ একরের নীচে আগামী দিনে নামিয়ে আনতে হবে। এখন যে সিলিং আছে সেই সিলিং-এ বহু জমি বেনামী ইত্যাদি করে রাখা হচ্ছে, পরিবার ভিত্তিতে সিলিং করা হলেও কি করে আপনি এটা করবেন যদি না পিপলের সাহায্য নেন। যুক্তফ্রন্ট সরকারের অনেক ত্রুটি ছিল, এটা আমরা জানি, না থাকলে আমরা যুক্তফ্রন্ট ভেঙে দেব কেন? অনেক অপকার তারা করেছে, কিন্তু অনেব ভাল

কাজও তারা করেছে, সেটা হচ্ছে লোকেদের বলেছিল যে, যে উদ্বৃত্ত জমি আছে সেটার তোমরা যদি মোকাবিলা করতে না পার তাহলে আমরা আইন করে করতে পারব না। আমার মনে হয় আজকে আমাদের ভূমিরাজস্ব বিভাগ থেকে সেইভাবে কথা বলার দরকার আছে। দেশের লোকেরা যদি উদ্বৃত্ত জমি বার করতে না পারে তাহলে আপনি আইন করে সেটা বার করতে পারবেন না। কাজেই আপনাকে বলতে হবে যে তোমরা এই জমি বার করতে পারলে তবেই তোমাদের মধ্যে এটা বিলি করা হবে, এই এ্যাপিল করতে হবে আপনাকে তাদের কাছে, যারা গরীব মানুষ, যাদের আপনি জমি দিতে চান, যাদের জমি পাবার কথা। আজকে তাদের এই আহ্বান জানাতে হবে। যদি তা না করতে পারেন তাহলে এইরকম থেকে যাবে বারবার বলবেন যে, বেনামী হচ্ছে আমরা কিছু করতে পারছি না, ইত্যাদি। সেটেলমেন্ট করে বেনামী জমি আপনি ধরতে পারছেন? কাজেই আপনাকে আজ পিপল্‌কে ইনভল্‌ভ করতে হবে। আমি বলছি না যে যুক্তফ্রন্ট যে পথে করেছিল আপনিও সেই পথে করুন। কিন্তু আপনি যদি পিপল্‌কে ইনভল্‌ভ না করে, সাধারণ মানুষকে কল না দিয়ে, তাদের যদি এই কাজে এগিয়ে নিয়ে আসতে না পারেন তাহলে আপনি জমি-জায়গা বার করে আনতে পারবেন না। এটা কিভাবে করতে হবে না হবে, সেটা গভর্ণমেন্টকে ভাল করে আলোচনা করে দেখতে হবে। তিন নং কথা আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে ল্যান্ড রিফর্ম য়্যাক্‌ট এবং এস্টেট একুইজিশন য়্যাক্‌ট-এর তফাত। ল্যান্ড রিফর্ম য়্যাক্‌টে উদ্বৃত্ত ভেস্টেড জমি অটোমেটিক্যালি ভাগচাষীর হয়ে যাচ্ছে, আর নতুন করে আইন করার দরকার নেই। যদিও সেটা বাস্তবে হচ্ছে না। কিন্তু এস্টেট একুইজিশন য়্যাক্‌টে সেই সুযোগ চাষীর নেই, আপনি অনুগ্রহ করে এই বিষয়ে একটু দেখবেন। গতবার এল, আর, কমিটির নামে আমরা দেখেছি, আমি ও বলাইবাবু, আমরা হুগলী জেলাতে এইরকমভাবে উভয়ে দলের পক্ষ থেকে মিউচুয়ালী কিছু কিছু জায়গায় করবার চেষ্টা করেছিলাম। কিন্তু এল, আর, য়্যাক্‌ট অনুযায়ী যে ভাগচাষী আছে সে ভেস্টেড জমির সে কিন্তু বেশীর ভাগ জায়গায় এল, আর, কমিটির মাধ্যমে জমি পাচ্ছে না। জে, এল, আর, ও-কে বলে সে আর কি করবে। কাজেই জে, এল, আর, ও-কে এটা জানিয়ে দেওয়া দরকার যে ল্যান্ড রিফর্ম কমিটির এই অধিকার নেই, এটা তারা করলে আপনি শুনবেন না। অনেক জায়গায় এইরকম হচ্ছে। কাজেই আপনি দেখুন কিভাবে এই ল্যান্ড রিফর্ম কমিটি তাদের ক্ষমতার অপব্যবহার করছে। আমাদের কাছে বহু ঘটনার প্রমাণ আছে, দরকার হলে আমি তথ্য দিয়ে আপনার কাছে এইগুলি পাঠিয়ে দিতে পারি। আমরা যে জিনিষ গড়বার চেষ্টা করছি, এইজাতীয় ঘটনা যদি বন্ধ না করতে পারি তাহলে আমরা সে জিনিষ গড়তে পারব না। আমরাও মোটামুটি খাজনা প্রথা তুলে দিতে বলছি এবং এগ্রিক্যালচারাল ইনকাম ট্যাক্স ধার্য করার কথা বলছি, তাতে স্টেটের আয় বাড়বে এবং আমার মনে হয় গ্রামাঞ্চলের প্রতি অর্থনৈতিক সুবিচার করা হবে। আর সময় না থাকার জন্য এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Harish Chandra Mahapatra :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ ভূমিরাজস্ব মন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবী এনেছেন তাকে সমর্থন করি এজন্য যে এই বিভাগের যে নীতি ও কর্মসূচী তাকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করি। গ্রামীন অর্থনীতির পুনর্গঠনের জন্য যে নীতি সরকার গ্রহণ করেছেন সেই নীতি যাতে স্বার্থকভাবে রূপায়িত হয় সেই প্রচেষ্টা সরকার চালিয়ে যাচ্ছেন। ব্যক্তির পরিবর্তে পরিবারভিত্তিক সিলিং ধার্য্য করা হয়েছে এবং তারজন্য ৫টা জেলায় রিভিসন্যাল সেটেল-মেন্টের কাজ আরম্ভ হয়েছে--আগামী এপ্রিল থেকে ৯টা জেলায় কাজ আরম্ভ হবে। এর ফলে একসঙ্গে বর্গাদারদের স্বার্থরক্ষা এবং ব্যক্তিগতভাবে যেসব বড় বড় জোতদাররা জমি অধিকারে রেখেছে সেই সমস্ত উদ্বৃত্ত জমি এই রিভিসন্যাল সেটেলমেন্ট-এর মাধ্যমে নিয়ে এসে ভূমিহীনদের মধ্যে দিতে পারব। এই সরকার ৬ লক্ষ ৭৫ হাজার উদ্বৃত্ত জমির মধ্যে ৪ লক্ষ ২৬ হাজার একর জমি বিলি করতে পেরেছেন এবং যেটা অন্য সরকার করতে পারেননি সেই চিরস্থায়ী বন্দোবস্ত এই সময় ভূমিহীনদের মধ্যে দেওয়া হয়েছে। প্রত্যেক

ব্লকে ব্লকে বিভিন্ন রাজনৈতিক দলের সদস্য নিয়ে গণতান্ত্রিক কমিটি দ্বারা এই সমস্ত জমি বিলি করা হচ্ছে। এই সরকার বর্গাদারদের স্বার্থ রক্ষা করবার জন্য কঠোর ব্যবস্থা নিয়েছেন প্রশাসনিক দিক দিয়ে এবং আইন করছেন যাতে বর্গাদারদের স্বার্থ রক্ষা করা যায়। আইনের যে সব ফাঁক আছে সেই সব যাতে ভরাট করা যায় তারজন্য সরকার আইন করবেন। এই সঙ্গে পশ্চিমবঙ্গের যে সমস্ত সাধারণ গরীব মানুষ যারা অভাবে জমি বিক্রি করেছিল সে সব জমি যাতে তারা আবার ফেরৎ পেতে পারে তারজন্য সরকার পশ্চিমবঙ্গ হস্তান্তরিত আইন পাশ করে ভাল কাজ করেছেন। এই প্রসঙ্গে আমি কতকগুলি সাজেসান রাখতে চাই। আমাদের পশ্চিমবাংলায় পেজেন্ট প্রোপ্রাইটরসিপ যদি আনতে হয় তাহলে এ্যাবসেন্টি ওনার-সিপকে উচ্ছেদ করে দিয়ে সিলিং আইনকে কার্যাকরী করতে হবে এবং যারা বর্গাচাষ করছে তারা যাতে পুরোপুরিভাবে রায়তীসত্ব পায় তারজন্য মন্ত্রী মহাশয়কে বলিষ্ঠ ভূমিকা গ্রহণ করতে হবে। সিলিং আইনে আছে যে কোন মানুষ পশ্চিমবাংলার যে কোন জায়গায় জমি রাখতে পারবে। এই ব্যবস্থার পরিবর্তন করা দরকার। এর ফলে অনেক রায়তের জমির হিসাব পাওয়া দুষ্কর। তারজন্য একটা গ্রাম পঞ্চায়েৎ এরিয়ার মধ্যে যাতে জমি থাকে এবং সেই সঙ্গে সঙ্গে ফ্যামিলি সিলিং যাতে কার্য্যকরী হয় সেটা মন্ত্রী মহাশয়কে দেখতে হবে।

[6-25—6-35 p.m.]

আর উদ্বৃত্ত জমি যেসব আমাদের হাতে এসেছে তার অন্তত ৫০ পারসেন্ট যাতে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস, হরিজনদের জন্য সংরক্ষিত থাকে সেটা মন্ত্রী মহাশয় দেখবেন। কমপেনসেসানের সম্বন্ধে একটা কথা বলতে চাই সেটা হচ্ছে ফাইনাল রোল-এর পাবলিকেশান যখন হচ্ছে তখন দেখা যাচ্ছে যে খাস পজেসানের রিপোর্ট জে, এল, আর, ও'র কাজ থেকে না নিয়ে ফাইনাল পার্বলিকেশান হচ্ছে। এর ফলে কমপেনসেসান দেওয়ার ক্ষেত্রে অনেক দেরি হচ্ছে। সেজন্য আগে খাস পজেসানের রিপোর্ট নিয়ে যাতে ফাইনাল পাবলিকেশান হয় সেজন্য মন্ত্রী মহাশয় চেষ্টা করবেন।

সর্বশেষে আমি বলতে চাই ৭-এ ফর্ম-এ রিটার্ন দাখিলের ক্ষেত্রে বিভিন্ন দাগে ২ ডেসিমিল ৫ ডেসিমিল করে জমি তারা ছেড়ে দেয়। সেটা যাতে একটা কম্প্যাক্ট এরিয়ায় ছাড়ে সেটা মন্ত্রী মহাশয় দেখবেন। এই কথা বলে আমি এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Haji Sajjad Hussain** :

মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে ল্যান্ড বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন করেছেন তাকে সমর্থন করছি। আমি আমার কনস্টিটিউয়েন্সির কিছু ঘটনার কথা এখানে জানাতে চাই। আপনার ডিপার্টমেন্ট থেকে বিভিন্ন জেলায় অর্ডার দেওয়া হয়েছিল যে রেকর্ড অব রাইট করা হবে। কিন্তু আজ পর্যন্ত আমার ওখানে কোন রেকর্ড অব রাইট করা হল না। আমার এলাকায় যে জে, এল, আর ও'র অফিস আছে সেখানে গিয়ে মিটিং করি, জে, এল, আর, ও-কে জিজ্ঞাসা করি রেকর্ড অব রাইটস-এর যে অর্ডার হয়ে আছে তা হচ্ছে না কেন? তিনি বলেন এ, ডি, এম-কে জিজ্ঞাসা করুন। এ, ডি, এম-কে জিজ্ঞাসা করলে তিনি বলেন জানি না কেন করছে না, আপনি সেটেলমেন্টকে জিজ্ঞাসা করুন। সেটেলমেন্টকে জিজ্ঞাসা করলে তাঁরা বলেন জে, এল, আর, ও, করবে। এতে বোঝা যাচ্ছে না কে করবে, কার কাজে অর্ডার গেছে, কি হবে। আমার ওখানকার ৮।১০টি গ্রামের কিছু সংখ্যক গরীব চাষী টাকা দিয়ে জমি কিনে নিয়ে চাষ করছে। সেই জমির কিছু কবলা আমি নিয়ে এসেছি, ২০৬নং রেজিষ্টার্ড কবলায় জমির পরিমাণ ১'৪৪, ১'২৫, এইরকম করে ৬৫ শতক, ২৯ শতক ইত্যাদি জমিকে ভেস্টেড বলা হচ্ছে। এরা জমি কিনে নিয়েছে, কেনার পরে এই জমি আর নতুন ক্রেতাদের নামে ভেস্ট করছে না, পুরান জমির মালিকের নামে ভেস্ট করছে। যে এল, আর, কমিটি হয়েছে তারা রাম জমি কিনল শ্যামকে সেই জমি বন্টন করে দিচ্ছে। ফলে রাম আর শ্যামের মধ্যে ঝগড়া বাঁধিয়ে দিচ্ছে। এতে গরীবদের সঙ্গে গরীবের ঝগড়া লাগিয়ে দিচ্ছে। আমাদের প্রাইম মিনিষ্টারের স্লোগান

ছিল গরীবী হঠাও, সেই গরীবী হঠাও না হয়ে গরীবকে হঠাও হয়ে যাচ্ছে। মালদহ মুর্শিদাবাদ থেকে গঙ্গার ভাঙ্গনে যেসব মানুষ আমাদের এলাকায় গিয়েছে তারা সেইসব জমি থেকে বেদখল হয়ে যাচ্ছে। ওখানকার জে, এল, আর, ও, এ সম্বন্ধে কিছু করছেন না। তহশীলদাররা ওদের এখন বলছে আবার তোমাদের বন্দোবস্ত নিতে হবে। ওরা একবার টাকা দিয়ে জমি কিনল, আবার কি বন্দোবস্ত নেবে। ওদের রেকর্ড অব রাইটস নষ্ট হয়ে যাচ্ছে।

রেকর্ডস অব রাইটস নষ্ট হয়ে যাচ্ছে এবং দেখা যাচ্ছে তারা ১৯৫৬।৬৯।৬৫।৭৩ সালে এরকম বিভিন্ন ডেটে জমি কিনেছে। তাদের জমি কেনা অপরাধ নয়, কিন্তু দেখা যাচ্ছে তারা জমি থেকে বেদখল হয়ে যাচ্ছে। এখনও আমার বাড়ীতে ২০৬ খানা রেজিস্টার্ড কবলা রয়েছে যেগুলো আমি দেখাতে পারি। স্যার, আমাদের ইসলামপুরে আর একটা মেইন প্রবলেম হচ্ছে জমি চুরি এবং গরু চুরি। আমি বলতে পারি এই দুটো আমাদের একটা হেডেক, নাহলে আমাদের আর কোন সমস্যা বা দুঃখ নেই। ওখানে কংগ্রেসের ১১ জন এম, এল, এ, জিতেছেন এবং পার্লামেন্ট মেম্বার দুজন জিতেছেন। ১৯৭২ সালে ওখানে ১১ জন কংগ্রেস এম, এল, এ, হয়েছে কাজেই বলা যায় তারা সব সময় কংগ্রেসকে সাপোর্ট করছে এবং করবে। আপনাদের কাছে অনুরোধ আপনারা সেখানকার গরীব চাষীদের বাঁচাবেন। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Ananda Gopal Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কিছু বলতে চাই। আজ ২৬ বছর হল দেশ স্বাধীন হয়েছে এবং এটা সকলেই জানে যে, পরাধীনতার পর স্বাধীনতা এলে অগ্রগতির পথ হয়। কিন্তু দুঃখের বিষয় ৪টি পরিকল্পনা শেষ হবার পর তার মাধ্যমে সাধারণ মানুষের আশা আকাঙ্খা কতটা পূরণ হয়েছে সেটা দেখে দেশের মানুষ অবাক হয়ে যাচ্ছে। আমরা দেখছি ধনী আরও ধনী হয়েছে এবং গরীব আরও গরীব হয়েছে। বহু মানুষের জমি ছিল কিন্তু গত ১০ বছরে তারা দিন মজুরের খাতায় নাম লিখিয়েছে এবং খয়রাতি সাহায্যে দিন যাপন করছে। আমাদের ভূমিরাজস্ব মন্ত্রী বলেছেন ৬ লক্ষ ৭৫ হাজার একর খাস ন্যস্ত জমির মধ্যে ৪ লক্ষ ২৬ হাজার একর জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বিতরণ করা হয়েছে। কিন্তু আমরা দেখছি যে সমস্ত ভূমিহীন কৃষকদের জমি দেওয়া হয়েছে তাদের মধ্যে বহু ভূমিহীন কৃষক সেই সমস্ত জমি বন্ধক দিচ্ছে। আমি মনে করি এরকম একটা আইন করা উচিত ছিল যে, যে সমস্ত ভূমিহীন কৃষককে জমি দেওয়া হবে তারা যদি সেই সমস্ত জমি বন্ধক দেয় তাহলে তাদের জমি সরকারে বর্তাবে। মূল্যবৃদ্ধি যখন হয়েছে তখন খাজনাবৃদ্ধি হওয়া উচিত। তবে এখানে একটা জিনিস করা উচিত যে, ৩ একর পর্যন্ত কোন খাজনা লাগবে না এবং অসেচ এলাকায় দু গুন খাজনা লাগবে। আর একটা জিনিস মন্ত্রী মহাশয় জানেন কিনা জানি না একই মৌজায় ভিন্ন ভিন্ন জমি ভিন্ন ভিন্ন খতিয়ানে আছে।

[6-35—6-45 p.m.]

আমি নিজে চাষী এবং খাজনা সম্বন্ধে আমার যথেষ্ট জ্ঞান আছে। একই মৌজায় একই খতিয়ানে একবিঘা জমির এক টাকা খাজনা অন্য কোন খতিয়ানে দু'টাকা খাজনা আবার কোন কোন খতিয়ানে ৬ টাকা খাজনা। আমি ভূমিরাজস্ব মন্ত্রীর কাছে নিবেদন করছি, যার হয়ত এক টাকা করে বিঘাতে খাজনা আছে তিনি হয়ত তিনগুণ হলে তিন টাকা দেবেন। কিন্তু যার বিঘাতে ৬ টাকা খাজনা তার ১৮ টাকা লাগবে—সেজন্য আমি বলছি ক্যানেল করের মত একর প্রতি একটা নির্দ্দিষ্ট খাজনা ধার্য করুন। আর একটা কথা বলে আমার কথা শেষ করবো যে ভূমিরাজস্ব মন্ত্রী যত আইন করছেন সবই গ্রামের চাষীদের উপর কিন্তু শহরের ধনী লোকের উপর আইন করবার কোন কিছু দেখতে পাচ্ছি না, এটা অত্যন্ত দুঃখের বিষয়।

**Shri Sisir Kumar Isore :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি সংস্কার এবং ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় যে বিল এখানে এনেছেন সেটা আমি পরিপূর্ণভাবে সমর্থন করছি এবং সেই সঙ্গে আমি দু'একটি কথা বলছি। বিগত ২০ বছর পরে প্রকৃত আজকে ভূমি সংস্কার ব্যবস্থা আমাদের পশ্চিম-বাংলায় প্রবর্তিত হয়েছে এবং একটা বৈপ্লবিক চিন্তাধারা নিয়ে ভূমি সংস্কার ব্যবস্থায় হাত দেওয়া হয়েছে এবং ২ বৎসরের মধ্যে যে অগ্রগতি হয়েছে সেটা নিশ্চয়ই প্রশংসার দাবী রাখে। কারণ সিলিং-এর যে ব্যবস্থা হয়েছে এবং বর্গাদারদের স্বার্থ রক্ষার জন্য সরকার যে ব্যবস্থা করেছেন তাতে গরীব মানুষের স্বার্থ রক্ষিত হবে। সুতরাং একথা বলতে হয় আমাদের সরকার প্রকৃত সাধারণ মানুষের জন্য, গরীব মানুষের জন্য এবং এই দৃষ্টি-ভঙ্গী দিয়ে ভূমি সংস্কারের জন্য সরকার হাতে নিয়েছেন। কিন্তু সংঙ্গে সঙ্গে আমাদের প্রশাসন ব্যবস্থায় যে ত্রুটিবিচ্যুতি আছে সেই প্রশাসন ব্যবস্থার দুর্বলতার দিকে আমাদের নজর দিতে হবে। আমি আমার জেলার কথা বলতে বাধ্য হচ্ছি। সেখানে যে অবস্থা দাঁড়িয়েছে, সেখানে রিভিশনাল সেটেলমেন্ট হচ্ছে, সেখানে বড় বড় জমির মালিকেরা বুঝতে পেরেছে যে বর্গাদারদের নামে রেকর্ড হয়ে যাচ্ছে। সেজন্য তারা উঠেপড়ে লেগেছে যে কি করে বর্গাদারদের উচ্ছেদ করা যায়। সেজন্য বর্গাদারদের হাতে কিছু কিছু টাকা গুজে দিয়ে কোন কোন ক্ষেত্রে এই রকম সালিশির মধ্যে দিয়ে সমস্ত বর্গাদারদের উচ্ছেদ করবার চেষ্টা হচ্ছে, এই অবস্থার প্রতিকার হওয়া দরকার এবং সঙ্গে সঙ্গে এই কথা বলতে চাই যে আগে বর্গাদারদের দিয়ে চাষ করান হত কিন্তু এখন অনেক জায়গায় দেখা যায় যে বর্গাদার নেই, সেই জায়গায় স্থান গ্রহণ করছেন চাকর। বড় বড় জমির মালিকেরা চাকরকে দিয়ে চাষ করছে। আজকে যদি সাধারণ মানুষের স্বার্থ রক্ষা করতে হয় তাহলে সরকারকে দুটো ব্যবস্থা গ্রহণ করতে হবে। চাকর হিসাবে যারা জমি চাষ করছে তাদের সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করবেন সেটা সরকারকে জানাতে হবে এবং আজকে যে সমস্ত বর্গাদার উচ্ছেদ হয়ে গেল তাদের সম্বন্ধে বা কি ব্যবস্থা গ্রহণ করছেন সেটাও জানানো দরকার। এদের সম্বন্ধে একটা পজিটিভ ব্যবস্থা থাকা দরকার।

আপনার সম্মুখে আর একটা বিষয় সম্বন্ধে বলতে চাই সেটা হচ্ছে গ্রামীন জীবনে ভীষণ বেকার সমস্যা, অর্ধ শিক্ষিত, শিক্ষিত বেকার দুই আছে। সরকারের অধীনে বহু হাটঘাট আছে। কুচবিহার জেলাতে এই হাটঘাটে প্রচুর টাকা সরকারের রোজগার হয়ে থাকে। এই হাট-ঘাটগুলি ইজারা না দিয়ে যদি সরাসরি সরকারের অধীনে নিয়ে আসা যায় তাহলে মনে হয় এর দ্বারা কিছু বেকার ছেলেদের পার্ট টাইম চাকরী দেওয়ার সম্ভাবনা হবে এবং সরকারের নিশ্চয়ই তাতে আয় বাড়বে। কারণ আমি একটা অভিজ্ঞতা থেকে জানি গেল বৎসর একটা ছোট ঘাট সেখানে একটা ডিসপিউটের জন্য সরকার সেটা ইজারা দিতে পারেন নি, নিজের তত্বাবধানে করছেন এবং সরকারের তাতে যথেষ্ট আয় হচ্ছে। ইজারাদাররা যে টাকা দেন তার চেয়ে অনেক বেশী গুণ টাকা উঠেছে। কাজেই সরকার যদি এইগুলিকে সরাসরি নিজের আওতায় নিয়ে আসেন তাহলে আমাদের গ্রামীন বেকার সমস্যার কিছুটা সুরাহা এবং সমাধান করা সম্ভব হবে তেমনি সঙ্গে সঙ্গে সরকারের আয়ও বাড়বে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kansari Haldar :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের ভাষণের সাথে তার বাস্তব অবস্থার সঙ্গে মিল আমি খুব কমই দেখতে পাচ্ছি। এখানে শুধু বক্তৃতা আর মুখের কথা না বলে তিনি যে কথা বলেছেন যে শান্তিপূর্ণভাবে ধান কাটা হয়ে গিয়েছে আমি সেগুলি কতকগুলি বাস্তব ঘটনা দিয়ে দেখিয়ে দেবো যে তিনি যে কথাগুলি বলেছেন অন্ততঃ আমাদের সোনারপুরে সেই সমস্ত ঘটনার সঙ্গে মোটেই সামঞ্জস্য দেখতে পাই না। সোনারপুর সার্কেলে যেখানে ৩৩৬৮ একর মত জমি তার মধ্যে তিনি বলেছেন যে ১৯৯৩ একর জমি বিলি করা হয়েছে কিন্তু এই জমিগুলির মধ্যে দেখতে পাওয়া যায় যে জমি যাদের

পাট্টা আদায় হয়েছে তারা সেই জমিটা দখল করতে পারেনি, জোতদাররা জোর করে কে
নিয়েছে ধান পুলিশের সাহায্যে এই সম্বন্ধে আমি ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়কে একটা মেমো
রান্ডাম দিয়েছি এবং তার সঙ্গে আলোচনাও করেছি কিন্তু তার কোন প্রতিকার আমর
পাইনি। সুতরাং তিনি যে বলেছেন শান্তিপূর্ণভাবে চাষীরা ভূমি দখল করেছে, ভাগ চাষে
সময় কোন গণ্ডগোল হয়নি কিন্তু এটা কি ঠিক? অধিকাংশ জায়গা থেকে আমি যে মূ
রিপোর্ট পেয়েছি চাষীরা ভয়ে জমি ছেড়ে দিয়েছে, জোতদারদের সঙ্গে আপোষ করেছে
তারা রেকর্ড করে দেয়নি, তারা রেকর্ড করবে না এই প্রতিশ্রুতি পেয়েই জমি ছেড়ে দিয়েছে
কারণ সরকার থেকে যখন ঘোষণা করা হয়েছিল যে এই বছর ভাগচাষীর জমি রেক
করা হবে, তাদের জমি আইনভাবে পাট্টা দেওয়া হবে সেইজন্যই বিশেষ করে জোতদার
তারা চাষীদের উচ্ছেদ করার জন্য প্রথম থেকে তারা কোমর বেঁধে লেগেছিল এবং পুলিশে
সাহায্যে এবং এই কাজে তারা সম্পূর্ণ সফলতা লাভ করেছে। আমি কতকগুলি ঘট
এই প্রসঙ্গে বলতে চাই, যে ন্যস্ত জমি বিতরণের নমুনা আমি বলতে চাচ্ছি না যে মন্ম
নস্কর তার ৩১৬·১৩ একর জমি যেটা ভেস্ট হয়েছিল তা মালিক গুণ্ডা বাহিনীর সাহায
পাইপ, বন্দুক বোমা দিয়ে তাদের উচ্ছেদ করে এবং এই ভাগচাষীরা যখন পুলিশে
সাহায্যে প্রার্থনা করে তারা সেখানে যায় এবং হাতে নাতে ধরা সত্ত্বেও সেই মন্মথ নস্করকে
আর্ম এ্যাক্টের কেসে দেওয়া হয়, সঙ্গে সঙ্গে থানা থেকে তাকে ছেড়ে দেওয়া হয়। আমি
সেখানে উপস্থিত ছিলাম এবং তারপর ভাগচাষীকে জমি থেকে উচ্ছেদ করা হয়েছিল
তাকে আর একটা কেসে জড়িয়ে হাজতে পোরা হল। এই হল ভাগচাষীর জমি রক্ষ
করার ব্যবস্থা

[ 6-45---6-55 p.m. ]

এই সম্বন্ধে চাষীদের বিরুদ্ধে কেস এখনও চলছে, এবং কতদিন লাগবে শেষ হতে
আমি জানি না। এই মন্মথ নস্কর হাইকোর্টে কেস করেছিল ২২৬-এ, ১৯৭০ সালে
৩৪০৫ নম্বর কেস, সিভিল রুলে, সেই কেস এখনও পর্য্যন্ত হিয়ারিং হল না। সেই
জমির ব্যাপারে গভর্ণমেন্ট থেকে আপীল করা হয়েছিল, সেই আপীল পর্য্যন্ত চার বছরের
মধ্যে হল না। এখানে মন্মথ নস্কর এবং অন্যান্যদের ৩০০ একর জমি আছে। সেখানে
যে সমস্ত চাষী চাষ করেছিল, তাদের এভাবে উচ্ছেদ করা হয় এবং তা থেকে বঞ্চিত
করা হয়। এই কেস চলছে ১৯৪৩ সাল থেকে, ৭১৪-৭২১ এবং ৭২৩-৭২৭ নম্বর কেস,
এই ঘটনাগুলি বিশেষভাবে জানতে চাইছি। শুধু উদাহরণ দিলেই বুঝা যাবে, ঘটনাটা
বুঝবেন কি হচ্ছে। ভগবানপুর মৌজা, যেখানে প্রণব রায়, প্রতিভা রায় ইত্যাদির ২৩১·৯৪
একর জমি আছে, সেই জমি থেকে তারা চাষীদের জোর করে উচ্ছেদ করে জমি দখল
করেছে, তারা ধান পায়নি, এদের সেখানে দু'হাজার বিঘার মতো জমি সেখানে আছে।
খগেন মণ্ডলের আর একটি কেস, কেস নম্বর ১২৩১, ৪৭৫·৭৩ একর জমির আর একটি
কেস ১৭৫০ নম্বর, ১৯৬৭ সালের, এই সমস্ত জমির পরিমাণ হচ্ছে ৯৮·৭৫ একর,
মৌজা ভগবানপুর, এতদিন ধরেও কেস হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় আমাকে বলছেন
হাইকোর্টে কেস আছে কিছু করা যাবে না। আমি তাঁকে একথা বলছি, হাইকোর্টে কেস
আছে কিন্তু চাষীকে জমি চাষ করার জন্য ২২৬ ধারা দিয়ে তাকে সেই অধিকার দেওয়া
যাবে না? এই সম্বন্ধে হাইকোর্টের যে আইন আছে, আপনারা সেই আইন পাল্টান, কেন্দ্রীয়
সরকারেতো আপনারাই আছেন, সেটা আপনারা পরিবর্ত্তন করতে পারেন। সেটা করছেন
না কেন? এখানে আরও একটা উদাহরণ দিচ্ছি। চাষীকে ভাগচাষী বলে সাব্যস্ত করে
ডকুমেন্ট দিলেন, মৌজা সাগুন, মাননীয় মন্ত্রী মহাশয়, সেখানে উপস্থিত ছিলেন, যেখানে
অভয় মণ্ডল ইত্যাদি প্রায় একশত একর জমি চাষীরা দীর্ঘদিন ধরে চাষ করছিলেন এবং
যে সমস্ত চাষীর অধিকাংশই আদিবাসী সর্দার, সরকারের কাছ থেকে বার বার শোনা
যায় তাঁরা আদিবাসীদের জমি দেবেন, তাদের যাতে উচ্ছেদ না হয়, তারজন্য চেষ্টা
করবেন। কিন্তু কি হচ্ছে? এই সমস্ত চাষী পাট্টার জন্য এল, আর, এ, সি অফিসে
দরখাস্ত করেছিল, ১৫৫ জন চাষী, তাদের ডকুমেন্ট দেওয়া হয়েছিল। জে, এল, আর, ও,
অফিস থেকে বলেছিল প্লট বাই প্লট ভাগ করে দেওয়া হোক জে, এল, আর, ও অফিস

থেকে ভাগ করে দেওয়া হয়েছিল, কিন্তু জোতদাররা সেসব ছুড়ে ফেলে দিয়ে, চাষীদের সমস্ত ধান লুঠ করে নিয়েছে। সরকার থেকে বলা হয় যে জোতদার মানবেনা তাদের বিরুদ্ধে কেস করবেন, জেল দেবেন। এই সমস্ত কেসে জড়িয়ে কটা জোতদারকে জেল দিয়েছেন জানি না। এই সমস্ত বাস্তব ঘটনাগুলি মন্ত্রী মহাশয়ের কাছে উপস্থিত করলাম।

পুলিশের বড়কর্তাকে পর্য্যন্ত এটা জানিয়েছি। কিন্তু তার কোন প্রতিকার করতে পারেন নি। চাষীর ধান লুটে নেওয়া হয়েছে। এ বছরও এই চাষীরা কোন ধান ঘরে তুলতে পারেনি। আমি সেইজন্য আজকে বলতে চাচ্ছি ভাগচাষীদের যে বর্গারেকর্ড এবং তারা আইন যেটা দেখাচ্ছে তাতে তা কার্য্যকরী করতে পারছে না।

একটা ঘটনার কথা বলে আমি শেষ করবো। ওখানকার চাষীরা উপরতলার অর্ডারে সেই জমি তারা দখল করতে চায়। এ ব্যাপারে জে. এল. আর. ও অফিসকে এনকোয়ারির ভার দেওয়া হয়, ঐ জমি কার, সেটা তদন্ত করে দেখা হোক। সেই তদন্ত তারা হতে দেয়নি। হাইকোর্ট থেকে ২২৬ ধারা জারী হলো এ জমির ইনকোয়ারি চলবে না। ভাগ-চাষীর জমিতে ২২৬ ধারা জারী। আমাদের অপরাধ আমরা তদন্ত করবার ব্যবস্থা করলাম কেন!

**Shri Rabindra Nath Bera** :

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ভূমিরাজস্ব মন্ত্রী যে বাজেট-বরাদ্দ উৎথাপন করেছেন, সেই বাজেটকে আমি পূর্ণভাবে সমর্থন জ্ঞাপন করছি। এই মন্ত্রিসভা অতি অল্পকালের মধ্যে ভূমি ব্যবস্থার উপর যে কতকগুলি প্রগতিশীল ও কল্যাণমূলক আইন রচনা করেছেন, আমি মনে করি তা দেশের ভূমি ব্যবস্থায় একটা বৈপ্লবিক পরিবর্তন আনবে। এই মন্ত্রি-সভার বৈপ্লবিক চিন্তাধারা নিয়ে বিপুল গতিতে যেভাবে ভূমিসংস্কারের দিকে এগিয়ে চলেছেন, তা সারাদেশের কাছে প্রশংসা অর্জন করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মন্ত্রিসভা একটী আইনের বলে মাথাপিছু যে ২৫ একর জমির সীমা নির্ধারণ করা ছিল, তাকে এঁরা পারিবারিক ভিত্তিতে নামিয়ে এনেছেন এবং তা কার্য্যকরী করবার জন্য বিভিন্ন-ভাবে এগিয়ে চলেছেন। অত্যন্ত দুঃখের কথা এই যে মাথাপিছু ২৫ একর থেকে ৩১ ডেসিম্যালে আনা হলো, তারজন্য দিনের পর দিন গ্রামাঞ্চলের কৃষককূলের মধ্যে যে বিক্ষোভ দানা বেঁধে উঠছে, সেই বিক্ষোভের সম্মুখীন আমাদের হতে হবে। এই বিক্ষোভ হচ্ছে এই যে কৃষকের ৫ একর, ১০ একর বা ১৫ একর জমির মালিক তাদের ধানের দর বৃদ্ধির জন্য যদি বলা হয়, এবং তাদের খাজনা বৃদ্ধির বিরুদ্ধে যদি তাদের পক্ষে বলতে যাওয়া যায়, জলকর বৃদ্ধির বিরুদ্ধে যদি বলতে যাওয়া যায়, তখন কেবল বিরোধী দল নয়, সমস্ত দলের পক্ষ থেকে জোতদারের দালাল এই কথা বলা হয়। তাতে করে এই কথা বলার ফলে কৃষককূলের মনে বিক্ষোভ দানা বেঁধে উঠছে। এই খাজনার যে বৃদ্ধি হয়েছে তার বিরুদ্ধে ছোট চাষী বড় চাষী সবাই মিলে আন্দোলন গড়ে তুলছে। আমার এল্যাকার কিছু কিছু চাষী হাইকোর্টে এই সম্পর্কে মামলা দায়ের করার জন্য উদ্যোগী হয়েছে, সেইজন্য আমার বক্তব্য আমরা গত অধিবেশনে খাজনা বৃদ্ধির প্রস্তাব আলোচনা করে আইন পাশ করেছিলাম, সেই প্রস্তাব পুনর্বিবেচনা করা হোক। ল্যান্ড রিফর্মস কমিটী ১৯৭১ সালে যে রেকমেনডেসান করেছিলেন, তার একটী অংশ আমি আপনার কাছে পড়ে শোনাচ্ছি

As Soil condition, Productivity of Land, nature of crop grown, etc., vary from State to State and within the same State from region to region, the committee consider it desirable simply to indicate a rent within which ceiling should be fixed instead of suggesting any rigid ceiling for the whole country.

[6-55—7-05 p.m.]

তাহলে সেখানে সয়েলের কনডিসান এবং জমির উৎপাদন ক্ষমতা এর উপর সেন্ট্রাল কমিটি সেখানে রেকমেনডেসান দিলেন যে সেইভাবে জমির সিলিং নির্দ্ধারণ করা হবে এই কথা বললেন। খাজনা নির্ধারণের সময় আমাদের এই কথা বিবেচনা করা উচিত ছিল। সেখানে একবৎসর মাত্র ক্যানেল দিয়ে জল সরবরাহ করা হয় বর্ষার সময়। যে সময় বর্ষাতে সেচের জলের কম দরকার হয় সেই সময় জল সরবরাহ করা হয়। সেটাকে যদি সেচ এলাকা ধরে দু'বার করে জল সরবরাহ করা হয় বা সেখানে যদি তিন-বার করে জল সরবরাহ করা হয়, সেখানে যদি ভালভাবে সেচের ব্যবস্থা করা হয় সমস্ত কিছু সেচের আওতায় আসে তাহলে নিশ্চয়ই চাষীদের সুবিধা হবে। এটা গতবারে আমি বলেছিলাম এবারেও আবার বলছি। আর একটা কথা ৩ একর পর্য্যন্ত জমির মালিকদের খাজনা ছাড় করা হয়েছে। এটা আমাদের অত্যন্ত আনন্দের কথা। এবং যারা পশ্চিম-বাংলার ছোট ছোট কৃষক তারা এটাকে অভিনন্দন জানিয়েছেন। কিন্তু তিন একর পর্য্যন্ত জমির মালিকরা যদি সেচ এলাকায় তিনগুণ ও অসেচ এলাকায় ২ গুণ খাজনা দিতে হয় তাহলে অত্যন্ত বিক্ষোভের কারণ হবে। এটা বিবেচনা করবার জন্য আপনার মাধ্যমে আমি মন্ত্রিমহাশয় তথা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করছি।

**Shri Gurupada Khan :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সর্বপ্রথমে আমি বলতে চাই আমাদের ভূমি নীতির মূল কথা যেটা সেটাকে জোর দিয়ে বলতে চাই যে, শান্তিপূর্ণ গণতান্ত্রিক আইনের মাধ্যমে, গণতান্ত্রিক পন্থায় আমরা যে ভূমিসংস্কার-এর কাজে হাত দিয়েছি, এই অনবদ্য নীতি এটা নিশ্চয়ই আমরা পালন করবো এ বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, পূর্ব ইউরোপিও দেশগুলির দিকে তাকিয়ে দেখুন তো? ওরা একটা বিশেষ সমাজতান্ত্রিক দলের পথে যেভাবে ভূমিসংস্কার করতে চেয়েছিল মাননীয় কমিউনিস্ট পার্টির বন্ধুরা বলতে পারেন সেখানে সে ভূমিসংস্কার নীতির যে মূল জিনিষ তারা কি তা গ্রহণ করে-ছিলেন? করেন নি। সারা পৃথিবীর ইতিহাসে কৃষকদের দান যেখানে আজকে প্রত্যক্ষ বলে প্রমাণিত হয়েছে, আমরা যেভাবে ভূমিসংস্কার করে চলেছি অত্যন্ত সাদরে জনসাধারণ সেটাকে গ্রহণ করে নিয়েছে। এই কথা কি আমরা ভুলে যেতে পারি যে কয়েক বৎসর ধরে আমাদের কতিপয় বন্ধু ভূমিসংস্কারের কাজে সমস্ত দেশের মধ্যে একটা গোলমাল শুরু করে দিয়েছিল। কটা লোক রায়তি সত্ত্ব বা এক বিঘা জমি পেয়েছিলেন--পান নি। আমরাই কৃষকদের যতটুকু জমি দিতে পেরেছি। তাদের মনের মধ্যে আস্থা স্থাপন করতে পেরেছি। তারা নিশ্চয়ই এরজন্য ধন্যবাদ দিচ্ছেন। ভূমিহীনকে যতটুকু জমি দিতে পেরেছি ও চিরস্থায়ী বন্দোবস্তো ও মৌলসী পাট্টা আমরা দিতে পেরেছি। আমরা কাউকে ধোঁকা দিই নি। আমরা যা দিচ্ছি তা চিরস্থায়ী করে দিচ্ছি। তাঁরা যেভাবে ভূমিসংস্কারের কথা বলেছেন সেভাবে ভূমিসংস্কার হয়নি--হতে পারে না। তাদের দল তাদের সময় এই সব করতেন। আমি বিশ্বনাথবাবুকে জিজ্ঞাসা করতে পারি কি যে তাঁদের দল তাঁদের সময় যেভাবে ভূমি আন্দোলন করেছিলেন তারমধ্যে দেশের কোথাও শৃঙ্খলা ছিল কোথাও কি শান্তি ছিল, কোন ভূমিহীন কৃষক তারা কি জমি পেয়েছিল বা তারা কি তারজন্য তাদের আশীর্বাদ করেছিলেন? তাঁরা কেবল আন্দোলনই করে গেছেন। লাইসেন্স যা ছিল তা কি কোন একটা কৃষকের হাতে পৌঁছেছে? তা পৌঁছায়নি। আমি বিশ্বাস করি যেভাবে আমরা চলেছি তাতে হয়তো আমরা দ্রুতগতিতে এগোতে পাচ্ছি না, কেননা এখনও আমাদের শাসনতন্ত্রে লোককে আইনকে মান্য দিয়ে চলতে হয়। সেইজন্য মাননীয় হাইকোর্টকে বং অন্যান্য কোর্টকে সম্মান দিয়ে চলতে হয়। তাই আমরা বারবার বিভিন্ন আইন প্রনয়ণ করে এই আইনের যে সমস্ত বাধা আছে তা অপসারণ করাবর চেষ্টা করছি। কাজেই আমি মাননীয় বিশ্বনাথবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই যে যেভাবে জোর করে কতকগুলি ভূমিহীন লোককে অশান্তিপূর্ণভাবে জমি দিয়ে দিয়েছিলেন তাকে তাদের কোন

উপকার হয় নি। তাই মানুষ আর ঠকবে না, সে পথে সে আর যাবে না। তাই আজকে বিশ্বনাথবাবুর মনে আশঙ্কা হয়েছে, ভয় হয়েছে এবং গ্রামবাংলার ক্রমে ক্রমে তাদের যে আসন ছিল সে আসন তাদের চলে যাচ্ছে। এতে অবাক হবার কিছু নাই। যে আস্থা ছিল মানুষের সে আস্থা আর নাই। মাননীয় বিশ্বনাথবাবু হাসছেন যে এখন কোর্টের আইন আছে, হয়তো আইন-কানুন দিয়ে কোর্টে মামলা করে কিছু হয়রান করার চেষ্টা করা হচ্ছে। কিন্তু আমাদের সরকারের সহানুভূতি সেই গরীব লোকদের প্রতি আছে, আমরা নূতন নূতন আইন করে এবং তা প্রয়োগ করে যাতে ঐসব গরীব লোকদের বাঁচাতে পারি তার চেষ্টা আমরা নিশ্চয় করবো। এ ব্যাপারে আমি বিধানসভায় আইন নিয়ে আসছি—ভূমি সংস্কার আইন সংশোধন করে তারা যেভাবে মামলা চালিয়ে যাচ্ছে তার হাত থেকে বর্গাদারদের যাতে বাঁচাতে পারি তার নিশ্চয় চেষ্টা করবো। হয়তো হাইকোর্টের বিরুদ্ধে আমাদের কোন হাত থাকবে না। কিন্তু নিম্ন কোর্টগুলিতে নিষ্পত্তি করার সময় যাতে কোন বর্গাচাষীর উপর হাত না পড়ে তারজন্য তাকে আমরা অথরিটি দিয়ে দেবো তাকে এনকোয়ারীর ভার দিয়ে দেবো যাতে কোন কোর্ট কোন কেস পেন্ডিং না রাখতে পারে তারজন্য এবং সে ব্যবস্থা আমরা করতে যাচ্ছি। সিভিল কোর্টে কোন মামলা কোন দরখাস্ত এলে যখন কোন রায়তের নাম রেকর্ডেড হয়ে যাবে সে নাম কিছুতেই আর পরিবর্তন করা যাবে না ল্যান্ড একুইজিসন এ্যাক্ট পরিবর্তন করে আমরা সেটা শীঘ্রই করতে যাচ্ছি। জোতদারদের নাকি সরকার সাহায্য করছেন বলে অনেকে অভিযোগ করেছেন। আমরা যদি জোতদারদের সাহায্যই করবো তাহলে জোতদারদের খর্ব করার জন্য এইরকম এক একটি ব্যবস্থা নেওয়ার কি দরকার ছিল। আপনারা বলতে হয় বলছেন, সমালোচনা করতে হয় করছেন এবং আপনারা তা করবেন এবং করছেনও। কিন্তু একথা পশ্চিমবাংলার কোন ভূমিহীন লোক যাদের আমরা জমি দিয়েছি তারা স্বীকার করবেন না। আপনারা অশান্তিপূর্ণভাবে সারাদেশে যে বিপ্লবের আগুন জ্বালিয়ে তুলে যেভাবে ব্যবস্থা করতে গিয়েছিলেন আমি জিজ্ঞাসা করি সেভাবে একবিঘা জমিও কি আপনারা তাদের দিতে পেরেছেন? দিতে পারেন নি। আমরা যেভাবে ভূমি বন্টন করতে যাচ্ছি জোতদারদের হাত থেকে ভূমিহীনদের জমি বিতরণ করছি সেটা আদর্শ হিসাবে গ্রহণ করবেন নিশ্চয়। হয়তো কিছু কিছু জায়গায় ত্রুটি থাকতে পারে, জায়গায় জায়গায় কোন অসুবিধা হতে পারে, অন্যায় হয়তো হতে পারে—কিন্তু সেইসব খবর পেলে আমরা নিশ্চয় তা সংশোধন করবো। বিশ্বনাথবাবু অনেক রিপোর্ট আমাকে দিয়ে গেলেন যে এই এই সব অন্যায় হয়েছে। কিন্তু আমি যতক্ষণ না অনুসন্ধান করে বুঝবো, যতক্ষণ পর্যন্ত সঠিকভাবে এনকোয়ারী না করি ততক্ষণ পর্যন্ত শুধু খবরের কাগজের বা কোন কাগজের ছাপার উপর নির্ভর করে কোন রায় দিয়ে দেওয়া কি অন্যায় হবে না? কাগজ থেকে যতক্ষণ পর্যন্ত একজন অফিসারের হাতে ঠিকমত প্রমাণিত না হয় সত্য উদ্ঘাটিত না হয় কাগজের ঐ ছাপা অক্ষরের উপর নির্ভর করে কিছু করা যায় না। উনি অনেক রিপোর্ট হয়তো দিয়েছেন, অনেক স্মারকলিপি তিনি দিয়েছেন—সেগুলি এনকোয়ারী করে দেখতে হবে যে সেগুলি কোন্ মামলায় আবদ্ধ হয়ে আছে এবং কোন ব্যাপার আমলায় আবদ্ধ হয়ে থাকলে এখানে আমাদের করনীয় কিছু থাকবে না—আমাদের কিছুই করনীয় নাই।

[7-05--7-15 p.m.]

কেননা, আইনকে আমরা সব সময় সম্মান দেখিয়ে এসেছি। কাজেই আমরা বিশ্বাস করি এবং এই জন্য বিশ্বাস করি যে এই পথেই শান্তিপূর্ণভাবে, গণতান্ত্রিক উপায়ে সত্যিকারে ভূমিহীন কৃষক চিরকালের জন্য পাচ্ছে সে জমি, যতটুকুই পাক না কেন, পাচ্ছে। এছাড়া অন্য কোন উপায় নেই। অন্য কোন যে পন্থা আপনি উল্লেখ করতে চেয়েছিলেন, পৃথিবীর মধ্যে কোন দেশে কোনখানে সেই রকমভাবে ভূমি সংস্কার সম্ভব হয় নি। শীশ মহম্মদ সাহেব যে কথা বলেছেন, আমাদের শ্রদ্ধেয় বেণ্টার উইচ মহাশয় যে কথা বললেন, আমি নাকি একটার উপর চেপে দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরিষ্কার করে বলতে চাই যে আমি কখন কোন প্রশ্নের উত্তর চেপে দেবার চেষ্টা করি না, যতটা সম্ভব উত্তর দিই। এই উত্তর আমার কাছে রেডি রয়েছে, আমার ডিপার্টমেন্ট থেকে ১২৷৩৷৭৪ তারিখে

পাঠিয়ে দিয়েছে, উনি যেটার নোটিশ দিয়েছিলেন ২৬৷২৷৭৪ তারিখে, এটা নিশ্চয় ওদের হাতে পৌঁছবে সে বিষয়ে কোন সন্দেহ নেই। গতবছর যেটা দিয়েছিলেন একটু আগেই শুনলেন সেটা ল্যাপ্‌স করে গেছে, এবার যেটা দিয়েছেন, সেটার উত্তর দিয়েছি। আমি চেপে দেবার চেষ্টা করি নি। শীশ মহম্মদ সাহেবের কয়েকদিন আগে কি একটা প্রশ্নের উত্তর যখন হচ্ছিল তখন আমাদের বেলডাঙ্গার নির্বাচিত প্রতিনিধি তিমির ভাদুড়ী মহাশয় কয়েকটি অভিযোগ এনেছিলেন। এটা শুনে আমি ওখান থেকে কিছু তথ্য সংগ্রহ করে নিয়ে এসেছি। তিমির ভাদুড়ী মহাশয় বলেছিলেন ১ কাঠা জমিও নাকি আমরা নিতে পারি নি, একটুকু জমিও নাকি সেখানে বিলি করতে পারি নি। তিনি এখানে থাকলে ভাল হত—আমি বলছি বেলডাঙ্গা ১ ব্লকে ৮৮৭ একরের বেশী জমি ভেস্টেড হয়েছে, ইনজাংটেড হয়েছে ১১১ একর। আমরা এতটা এরিয়া দখল নিয়েছি। আশ্চর্য্য কথা, আমরা নাকি দখল নিতে পারি নি—একটি নমুনা দেখিয়ে দিচ্ছি। ৮৮৭-র জায়গায় কত নিয়েছি? একটি ব্লকে ২।১টি এরিয়ায় ৭৭৫ একর জমি দখল নিয়েছি, ১১১ একর ইনজাংটেড হয়েছিল তারপরে পজেসান নেবার পরে ৩৮ একরে ইনজাংটেড হয়েছে। কি বলা হয়েছে? মাত্র ২।১টি একটি নাকি বিলি করেছি অভিযোগ করেছেন। আমি একটি ব্লকের উদাহরণ দিচ্ছি। পার্মানেন্ট রাইট কত দিয়েছি? ৫১৯ একর, সেটেলমেন্ট লাইসেন্স ১০২ একর-এর নির্দেশ দিয়েছি, এ্যানুয়্যাল লাইসেন্স যাদের কনভার্ট করে দিতে হবে, পারমানেন্ট রাইট এটা বলে দিতে হবে। বেলডাঙ্গা ২-তে ৯৮৭ একর ভেস্টেড হয়েছে। আমরা বিলি করেছি ৭৬৮ একর। এগুলি কি কিছুই নয়? শীশ মহম্মদ সাহেব তিমিরবাবুকে আপনি জিজ্ঞাসা করবেন। এল, আর কমিটির মিটিং-এ আপনারা নিশ্চয় উপস্থিত থাকবেন। দয়া করে আপনারা সেই মিটিং-এ উপস্থিত থাকবেন। আমি নিশ্চয় শীশ মহম্মদ সাহেবকে এই প্রশ্ন করতে পারি আপনি কটি মিটিং-এ উপস্থিত ছিলেন? আপনি কটি মিটিং-এ উপস্থিত ছিলেন সেটা আমি উল্লেখ করে দিই। সুতী ১নং ব্লকের ১৬টি মিটিং-এর মধ্যে আপনি একটিতেও উপস্থিত ছিলেন? সুতী ব্লক ২-তে ৩৮টি মিটিং হয়েছিল, আপনি উপস্থিত ছিলেন ১০টি মিটিং-এ, ধুবুলিয়া ১ ব্লকে ১১টি মিটিং হয়েছিল, আপনি একটি মিটিং-এও উপস্থিত ছিলেন না। আমি শীশ মহম্মদ সাহেবকে অনুগ্রহ করে জানিয়ে দিতে পারি আপনি যে প্রশ্নের উত্তর সম্বন্ধে বলেছিলেন সেটা সারকুলেটেড হয়েছে, দয়া করে সেটা একটু দেখবেন। সেদিন তিমিরবাবু অভিযোগ করেছিলেন—আমি আপনাদের অনুরোধ করছি আপনারা দয়া করে আমাদের এল, আর কমিটিতে উপস্থিত থাকবেন, তার পারফরমেন্স নিশ্চয় দেখতে পাবেন। বেলডাঙ্গা ২ ব্লকে ১২টি মিটিং হয়েছিল তিমিরবাবু একটিতে উপস্থিত ছিলেন। বেলডাঙ্গা ১-তে ২৩টি মিটিং হয়েছিল তিমিরবাবু উপস্থিত থাকলে আমি তাকে পরিষ্কারভাবে বলতাম তিনি উপস্থিত ছিলেন ৯টি মিটিং-এ। আমি আপনাদের সকলের কাছেই সমর্থন চাচ্ছি। আপনারা সকলে নিশ্চয় ভূমি সংস্কার ব্যবস্থা চান, ঠিকভাবে এই কাজগুলি হোক সেটা আপনারা সকলেই চান। সেইজন্য আমি আপনাদের উপর দায়িত্ব দিয়েছি। এর মধ্যে কোন রাজনীতি নেই, তিনি যে দলের এম, এল, এ'ই হোন, তিনি থাকবেন। শীশ মহম্মদ সাহেব আর একটি অভিযোগ এনেছেন বিনয় ভূষণ সরকার সম্বন্ধে।

খবর নিয়ে যদি বলতেন তাহলে সুবিধা হত। কাজেই যখন বলবেন, সত্য কথাটা বলবার চেষ্টা করবেন। কেননা, আপনি জানেন, শীশ মহম্মদ সাহেব, হাফ ট্রুথ ইজ মোর ডেনজারাস দ্যান আনট্রুথ। বিনয় ভূষণ সরকার আমাদের গভর্ণমেন্টের নমিনেটেড মেম্বার নয়। প্রধান হিসাবে এক্স-অফিসিও মেম্বার। সেখানে সি, পি, এম বা যে কোন পার্টি থেকেই হোন না কেন তিনি যদি প্রধান থাকেন এক্স-অফিসিও মেম্বার হবেন, এটাতে কোন রাজনীতি নেই মাননীয় শীশ মহম্মদ সাহেব। কাজেই তিনি যে মেম্বার হয়েছেন ভোটাধিকার বলে হয়েছেন, গভর্ণমেন্টের নমিনেটেড মেম্বার নন। কাজেই এ সম্বন্ধে আমাকে দোষ দিয়ে লাভ নেই। স্যার, যেভাবে আমাদের কাজ চলেছে নিশ্চয় তাতে যে আমরা খুব সন্তুষ্ট তা নই, সেখানে আমাদের নিশ্চিতভাবে এখনও বহু জোতদারের হাত থেকে জমি উদ্ধার করে গরীব ভূমিহীনদের মধ্যে বিলি করার ব্যবস্থা করতে হবে। কিন্তু

এই প্রসঙ্গে আমাদের প্রশ্ন আপনাদের কাছে, পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত করে এই রকমভাবে ভূমি সংস্কারের জন্য প্লানিং কমিশনের কাছ থেকে অর্থ সংগ্রহ করতে আর কখনও পারা গিয়েছে কি? স্যার, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বহু পরিশ্রম করে, বহুবার গিয়ে ভূমি সংস্কারের জন্য যে অর্থ সংগ্রহ করে এনেছেন সারা ভারতবর্ষের মধ্যে তার তুলনা নেই। শুধু তাই নয়, আজকে আমরা গর্ব করে বলতে পারি, শুধু টাকা নিয়ে আসা নয়, এর দ্বারা আমরা এখানে অনেক শিক্ষিত বেকার ছেলেকে চাকরী দিতে পেরেছি। আমাদের ধ্রুব বিশ্বাস প্রগতিশীল মনোভাবাপন্ন যাঁরা রয়েছেন, সঙ্কীর্ণ রাজনীতির গণ্ডির মধ্যে তাঁরা নিজেকে সীমাবদ্ধ না রেখে যাঁরা অভাবী, দুঃখী মানুষের উপকার করবার জন্য রাজী আছেন তাঁদের সকলের সহযোগিতা নিয়ে এই সমস্ত শিক্ষিত ছেলেরা ভবিষ্যতে ভূমি সংস্কারের কাজকে ঠিকভাবে রূপায়িত করতে হবে। একটা রায়তকে একটা মৌজায় একটা খতিয়ানে যখন আনতে পারবো তখন সমস্ত পশ্চিমবাংলায় আমরা আরো বেশী জমি সংগ্রহ করতে পারবো। এই জমি আরো বেশী মূল্যবান। শত শত কোটি টাকার যে জমি ভূমিহীনদের মধ্যে বন্টন করা হচ্ছে এটা কি শুধু মায়া? আজকে সেই জমি উদ্ধার করে নিয়ে আসবো কাদের জন্য? নিয়ে আসবো ঐ ভূমিহীনদের জন্য। কাজেই আপনারা যে পন্থার ইঙ্গিত করলেন সে পন্থায় নিশ্চয় ভূমি সংস্কার হতে পারে না। আমরা যে বলিষ্ঠ নীতি গ্রহণ করেছি, আমরা যেভাবে আইনের মধ্যে সকলের সহযোগিতা নিয়ে কাজ করে চলেছি আমরা বিশ্বাস করি তার দ্বারা আমরা আমাদের অভিপ্সিত ফল লাভ করতে পারবো। স্যার, আমার ভাষণ আর দীর্ঘ করবো না, শেষ করার আগে শুধু এই কথাটা বলব যে, সমস্ত রকম সঙ্কীর্ণতার উর্দ্ধে থেকে আসুন সকলে একযোগে ঐ দীন, দুঃখী, যারা বহুদিন ধরে বঞ্চিত হয়ে রয়েছেন, যাদের মুখে আজও ভাষা ফোটেনি দলমত নির্বিশেষে সকলে তাদের পাশে দাঁড়াই। তাদের সাহস দিই, তারা এগিয়ে আসুক। আমরা জানি, তাদের মনে অনেক দুর্বলতা আছে, আমরা জানি, আজও তারা ভয়ে পিছিয়ে যায়, কাজেই আসুন সেই বর্গাদারদের পাশে দাঁড়িয়ে তাদের নাম রেকর্ড করাই, কোন ভয় তাদের থাকবে না। আমি এই প্রসঙ্গে পরিষ্কার ভাবে বলতে চাই যে, এই সরকারের উদ্দেশ্য ও নীতি হচ্ছে, ঐ দীন দুঃখী লোকেদের পাশে দাঁড়ান, তাদের জন্য সমস্ত রকমের ক্ষমতা প্রয়োগ করা। আমি সকলের কাছে সহযোগিতা চেয়ে শেষ করছি এবং সমস্ত কাট মোশানের বিরোধিতা করে বলছি, আমি আশা করি, আপনারা কাট মোশান তুলে নেবেন।

[ 7-15—7-25 p.m. ]

**Mr. Deputy Speaker** : I now put to vote all the cut motions except 2, 3, 4, 5 and 6 to 8 on which I understand divisions have been claimed.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Ajit Kumar Basu that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Nirmal Krishna Sinha that the amount of the demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Shish Mohammad that the amount of the demand be reduced to Re. 1, was then put and a division taken with the following results :—

**NOES—45**

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Mrityunjoy.

Banerjee, Shri Nandalal.
Basu, Shri Supriyo.
Bera, Shri Rabindra Nath.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Deshmukh, Shri Netai.
Fazle Haque, Dr. Md.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Hemram, Shri Kamala Kanta.
Isore, Shri Sisir Kumar.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Maiti, Shri Braja Kishore.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Misra, Shri Kashinath.
Mohammad Idris Ali, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Nag, Dr. Gopal Das.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Saha, Shri Radha Raman.
Saren, Shrimati Amala.
Saren, Shri Dasarathi.
Shaw, Shri Sachi Nandan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

AYES—16

Basu, Shri Ajit Kumar (Singur).
Besra, Shri Manik Lal.
Besterwitch, Shri A. H.
Bhattacharyya, Shri Harasankar.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Dihidar, Shri Niranjan.
Duley, Shri Krishna Prosad.
Ghosal, Shri Satya.
Halder, Shri Kansari.
Mukherjee, Shri Biswanath.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.

Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 16 and the Noes 45, the motion was lost.

The motion of Shri Shish Mohammad that the amount of the demand be reduced by Rs. 100, was then put and a division taken with the following results :—

NOES—45

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Mrityunjoy.
Banerjee, Shri Nandalal.
Basu, Shri Supriyo.
Bera, Shri Rabindra Nath.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Deshmukh, Shri Netai.
Fazle Haque, Dr. Md.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Hemram, Shri Kamala Kanta.
Isore, Shri Sisir Kumar.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Maiti, Shri Braja Kishore.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Misra, Shri Kashinath.
Mohammad Idris Ali, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Nag, Dr. Gopal Das.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Saha, Shri Radha Raman.
Saren, Shrimati Amala.
Saren, Shri Dasarathi.
Shaw, Shri Sachi Nandan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

AYES—16

Basu, Shri Ajit Kumar (Singur).
Besra, Shri Manik Lal.
Besterwitch, Shri A. H.
Bhattacharyya, Shri Harasankar.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Dihidar, Shri Niranjan.
Duley, Shri Krishna Prosad.
Ghosal, Shri Satya.
Halder, Shri Kansari.
Mukherjee, Shri Biswanath.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 16 and the Noes 45, the motion was lost.

The motion of Dr. Sk. Omar Ali that the amount of the demand be reduced Re. 1, was then put and a division taken with the following results :—

NOES—44

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Mrityunjoy.
Banerjee, Shri Nandalal.
Basu, Shri Supriyo.
Bera, Shri Rabindra Nath.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Deshmukh, Shri Netai.
Ekramul Haque Biswas, Shri.
Fazle Haque, Dr. Md.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Maiti, Shri Braja Kishore.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Misra, Shri Kashinath.
Mukherjee, Shri Mrigendra.
Nag, Dr. Gopal Das.
Pramanik, Shri Monoranjan.

Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Saha, Shri Radha Raman.
Saren, Shrimati Amala.
Saren, Shri Dasarathi.
Shaw, Shri Sachi Nandan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

AYES—14

Basu, Shri Ajit Kumar (Singur).
Besra, Shri Manik Lal.
Besterwitch, Shri A. H.
Bhattacharyya, Shri Harasankar.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Dihidar, Shri Niranjan.
Duley, Shri Krishna Prosad.
Mukherjee, Shri Biswanath.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 14 and the Noes 44, the motion was lost.

[ 7-25—7-27 p.m. ]

The motion of Shri Gurupada Khan that a sum of Rs. 14,61,23,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads : " 229-Land Revenue, and 504-Capital Outlay on Other General Economic Services ", was then put and a division taken with the following result :—

AYES—44

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Mrityunjoy.
Banerjee, Shri Nandalal.
Basu, Shri Supriyo.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Deshmukh, Shri Netai.
Fazle Haque, Dr. Md.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Hemram, Shri Kamala Kanta.
Isore, Shri Sisir Kumar.
Khan, Shri Gurupada.

Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Maiti, Shri Braja Kishore.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Misra, Shri Kashinath.
Mohammad Idris Ali, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Nag, Dr. Gopal Das.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Saha, Shri Radha Raman.
Saren, Shrimati Amala.
Saren, Shri Dasarathi.
Shaw, Shri Sachi Nandan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

NOES—15

Basu, Shri Ajit Kumar (Singur).
Besra, Shri Manik Lal.
Besterwitch, Shri A. H.
Bhattacharyya, Shri Harasankar.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Dihidar, Shri Niranjan.
Ghosal, Shri Satya.
Halder, Shri Kansari.
Mukherjee, Shri Biswanath.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 44 and the Noes 15, the motion was carried.

**Mr. Deputy Speaker** ; Honourable members, on the occasion of the second anniversary of the coming into office of the Ministry, the Minister for Parliamentary Affiairs cordially invites all members of this House and the representatives of the Press at a tea party to be held on the lawns of the Assembly House at 3-15 p.m. on Wednesday, the 20th March, 1974.

**Adjournment**

The House was then adjourned at 7-27 p.m. till 1 p.m. on Wednesday, the 20th March 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Wednesday, the **20th** March, 1974, at 1 p.m.

**PRESENT :**

Mr. Speaker (SHRI APURBA LAL MAJUMDAR) in the Chair, 14 Ministers, 8 Ministers of State, 3 Deputy Ministers and 170 Members.

(1-00—1-10 p.m.)

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker** : Honourable members, any of you who have not yet made an oath or affirmation of allegiance, may kindly do so.

(There was none to take oath.)

**STARRED QUESTIONS**

**(to which oral answers were given)**

**Ceiling on rural holdings**

*234. (Admitted question No. *1235.) **Shri Rajani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Land Utilisation and Reforms Department be pleased to state whether the Government is considering any proposal to lower the existing ceiling on rural holdings ?

**Shri Gurupada Khan** : No.

**Shri Rajani Kanta Doloi :**

বর্তমানে পশ্চিমবঙ্গে সেচ ও অসেচ এলাকায় কি ধরণের সিলিং বলবৎ আছে?

**Shri Gurupada Khan :**

এটা আইনেই দেওয়া আছে, তবে আপনি যদি বলেন তাহলে গোটা চ্যাপ্টারটা পড়তে পারি। আমাদের এখন সিলিং-এর পরিমাণ ম্যাক্সিমাম যেটা দেওয়া আছে তাতে সেচ এলাকায় দেওয়া আছে ৭.০ হেক্টর, এবং অসেচ এলাকায় দেওয়া আছে ৯.৮০ হেক্টর।

**Shri Rajani Kanta Doloi :**

বর্তমানে পশ্চিমবাংলায় মাথাপিছু জমির পরিমাণ কত?

**Shri Gurupada Khan :**

নোটিশ চাই।

**Shri Rajani Kanta Doloi :**

সিলিং কিছু কমিয়ে দিলে তাতে পার ক্যাপিটা হোলডিং বাড়বে এবং জমি বণ্টন করার দিকে এগিয়ে যাবে, এ সম্বন্ধে কি কিছু বলার আছে ?

**Mr. Speaker** : That is a matter of opinion.

**Shri Rajani Kanta Dolol :**

অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, গত ১৩ তারিখে কোলাঘাটের সুপার থারমাল পাওয়ার প্ল্যান্টের উপর আমার কোশ্চেন ছিল যেটা আপনি বলেছিলেন রোটেসনাল ডেট-এ হবে। কিন্তু এখন সেটা দেখছি নেই।

**Mr. Speaker :** You may raise the point after the question hour is over.

**Jhalong-Bindu Road**

*235. (Admitted question No. *17.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) when the Jhalong to Bindu metalled road was reported to have been damaged last ;

(b) how many times the road was damaged and repaired before ; and

(c) if there is any alternative road under construction from Jhalong to Bindu ?

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

(ক) ১৯৭৩ সালের অক্টোবর মাসে।

(খ) দুইবার। প্রতি বছর বর্ষাকালে ছোট-খাট মেরামতির কাজ করা হয়।

(গ) এই বছরে অন্য একটি রাস্তা তৈরী করবার পরিকল্পনা আছে।

**Shri Md. Safiullah :**

ঝালন থেকে বিন্দু যাবার রাস্তাটি পাহাড়ের গা দিয়ে গেছে। কিন্তু পিক-এর উপর দিয়ে অল্প ঢালে রাস্তা করার কোন পরিকল্পনা আছে কি?

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

সেখানে পরীক্ষামূলক ভিত্তিতে কাজ হচ্ছে। অদূর ভবিষ্যতে এই এক্সপেরিমেন্ট সফল হবে কি না জানি না, কিন্তু কাজ সেইভাবে হচ্ছে। এখানে ভয়ানক ল্যান্ড স্লাইড হয়। কিন্তু বিন্দুখোলা প্রকল্প যদি ১০০ পারসেন্ট সাকসেসফুল হয় তাহলে নিশ্চয় যাতে ভাল রাস্তা হয় তারজন্য আমরা চেষ্টা করব।

**Shri Md. Safiullah :**

আপনি জানেন ভুটান পাহাড় থেকে জল আসে, সেই জল ওখানে ডাইভার্ট করিয়ে পাওয়ার জেনারেট করছে। ভুটান সাইড দিয়ে যে রিভার চলে আসছে ওখানে ল্যান্ড স্লাইড হয় বেশী। তাই আপনার ডিপার্টমেন্ট এবং পি, ডব্লিউ ডি যৌথভাবে যাতে একটা পার্মানেন্ট রাস্তা করতে পারা যায় সেটা উভয়ে করবেন কিনা জানতে চাই।

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

আমরা পি, ডবলু ডি রোড্স ডিপার্টমেন্টের কাছে এ্যাপ্রোচ করিনি। আজ পর্যন্ত যে প্রকল্প বিন্দু খোলা আমরা করেছি ইট ইজ ইল্ডিং এক্সেলেন্ট রেজালটস। যদি পার্মানেন্টলি এটা হয় তাহলে নিশ্চয়ই একটা ভাল রাস্তা করবার পরিকল্পনা করব।

**Shri Md. Safiullah :**

এগজিস্টিং যে রাস্তা আছে, গত নভেম্বরে আমরা সেখানে গিয়েছিলাম, দেখলাম সেই এগজিস্টিং রাস্তা আপনি মেরামত করছেন। সেই রাস্তার যা কন্ডিসান তাতে মেরামত করে রাখতে পারবেন না। সেজন্য সেই রাস্তার কথা ছেড়ে দিয়ে অল্টারনেটিভ যে রাস্তার পরিকল্পনা আছে সেই রাস্তা করবেন কি?

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

দিজ আর মোস্ট টেকনিক্যাল ম্যাটার্স। আমরা নন-টেকনিক্যাল লোক, আমরা এইসব ব্যাপারে এক্সপার্ট ওপিনিয়ন নিই। আমরা বার বার বলেছি চেষ্টা করছি। বিন্দুখোলা প্রকল্প এক্সপেরিমেন্টাল স্টেজে আছে, এক্সপেরিমেন্টাল স্টেজে থাকলে যত কম টাকা খরচ করা যায় সেটা আমরা চেষ্টা করছি। বিন্দুখোলা প্রকল্প যদি হানড্রেড পারসেন্ট সাকসেস-ফুল হয় অব্ভিয়াসলি এই দিকে আমরা দৃষ্টি দেব এবং যাতে ভাল রাস্তা হয় তার জন্য চেষ্টা করব।

### ভারী শিল্প

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৭)। **শ্রীনিতাইপদ সরকার** ঃ শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে সরকার কি কি ভারী শিল্প স্থাপন করিবার পরিকল্পনা করিয়াছেন; এবং

(খ) উহাতে মোট সম্ভাব্য অর্থ বিনিয়োগের পরিমাণ, এবং কত লোকের কর্মসংস্থান হইবে বলিয়া আশা করা যায়?

**Shri Tarun Kanti Ghosh :**

(ক) পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার এখনও চূড়ান্ত রূপ হয় নাই। ইতিমধ্যে যে সমস্ত সরকারী উদ্যোগে শিল্প ভারত সরকার কর্তৃক অনুজ্ঞা-পত্র (লেটার অফ ইনটেন্ট) প্রাপ্ত হইয়াছে, বা অনুমোদিত (লাইসেন্ড) হইয়াছে তাহার একটি তালিকা লাইব্রেরী হ'লে রক্ষিত হইল।

ডবলু, বি, আই, ডি, সি-এর যে সকল প্রকল্প ভারত সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে তাহারও একটি তালিকা লাইব্রেরী হলে রক্ষিত হইল।

(খ) অনুমোদিত প্রকল্পগুলির আনুমানিক বিনিয়োগের পরিমাণ ৩০৬ কোটী ৯৪ লক্ষ টাকা, ঐ প্রকল্পগুলিতে সম্ভাব্য কর্ম সংস্থান হ'বে ১৫,৮০০।

**Shri Nitaipada Sarkar :**

এই যে বললেন ৩০৬ কোটি টাকা, এর মধ্যে ভারী শিল্পের জন্য মোট কত?

**Shri Tarun Kanti Ghosh :**

এ্যালয় স্টীল ভারী শিল্প, তার জন্য ৬৫ কোটি টাকা। সিমেন্ট ভারী শিল্প, তার জন্য ২৫ কোটি টাকা। টায়ার এন্ড টিউব ভারী শিল্প, তার জন্য ২২ কোটি টাকা। লাইলনের জন্য ১৭ কোটি টাকা, স্কুটারের জন্য ৩ কোটি টাকা। নাইলন টায়ার এন্ড ইনডাস্ট্রিয়াল ইয়ার্ন ভারী শিল্প, তার জন্য ৪ কোটি টাকা। নিউজপ্রিন্ট ভারী শিল্প তার জন্য ৫৬ কোটি টাকার মত আমরা একটা এসটিমেট করেছি। এগুলি হচ্ছে ডবলু, বি, আই, এফ, সি যেগুলি

স্যাংসান্ড, পেনডিং। গভর্ণমেন্ট অব ইন্ডিার এ্যাপ্রুভড পাবলিক আন্ডারটেকিং প্রোজেক্টস-এ গার্ডেনরিচ ওয়ার্কসপে তাঁরা হাইড্রলিক স্টিয়ারিং গিয়ার্স নতুন করে তৈরি করবেন মাইনিং এন্ড এ্যালায়েড মেসিনারী, হাইড্রলিক এন্ড এ্যাক্সেসরিজ ইত্যাদি তৈরি করবেন ১৭ কোটি টাকার, ট্র্যাকটরস গিয়ার্স ৫০ লক্ষ টাকার। জেসপ কোম্পানী পেপার মেকিং করবেন ১০ লক্ষ টাকা, গিয়ার্স এন্ড কম্পোনেন্টস ১ কোটি ৪০ লক্ষ টাকা। ফার্টিলাইজার কর্পোরেশান অব ইনডিয়া, ফার্টিলাইজারস ৮৮ কোটি ৮৪ লক্ষ ৮ হাজার টাকা।

[ 1-10 - 1-20 p.m. ]

ফার্টিলাইজার কর্পোরেশন অফ ইন্ডিয়া ৭ কোটি ৬৫ লক্ষ, ৬২ হাজার টাকা, ন্যাসানাল ইন্সট্রুমেন্ট লিমিটেড, ক্যালকাটা, ইনফ্রা রেট ভিসান সাইটিং ইকুয়িপ্মেন্ট ফর ডিফেন্স রিকোয়ারমেন্ট, এই গুলি কি ভারী শিল্প, আমি মনে করি ইস্পাত কারখানা ছাড়া আর কাউকে ভারী শিল্প বোঝায় না। গার্ডেনরিচ ওয়ার্কসপ, রোড রোলার ৩৮ লক্ষ টাকা। গার্ডেনরিচ ওয়ার্কসপ সিপ্ ফর ডিফেন্স রিকোয়ারমেন্ট তার জন্য ৪ কোটি টাকা, আর রিহ্যাবিলেটেশন স্কীম অফ প্ল্যান্ট এন্ড মেশিনারী ফর বার্নপুর ওয়ার্কসম ৪৩ কোটি টাকা এটা গভর্ণমেন্ট অফ ইন্ডিয়ার, সব নিয়ে ১৭০ কোটি টাকা গভর্ণমেন্ট অফ ইন্ডিয়ার। তার মধ্যে ১০ কোটি টাকা খরচ হয়েছে, বাকি রয়েছে ১৬৭ কোটি টাকা।

**Shri Nitaipada Sarkar :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন যে ৫ম, পরিকল্পনার যে খসড়া গৃহীত হয়েছে, পরিকল্পনা পর্ষদ বা ক্যাবিনেট যে খসড়া করেছেন, তার মধ্যে মোট কত কোটি টাকা আপনাদের শিল্প উন্নয়ন দপ্তরের জন্য বরাদ্দ রয়েছে?

**Shri Tarun Kanti Ghosh :**

এখনও ফাইনালাইসড হয় নি।

**Shri Nitaipada Sarkar :**

আপনি এর আগে যে বলেছিলেন বিভিন্ন সংবাদপত্র মারফত এবং বিধানসভায় যে ১৬,০০ কোটি টাকার মত এই ওয়েস্ট বেঙ্গলের জন্য বরাদ্দ করার আপনি চেষ্টা করছেন, এখন আপনার সেই ১৬,০০ কোটি টাকা ৫ম, পরিকল্পনায় কি খরচ করার কোন প্রপোজাল আছে?

**Shri Tarun Kanti Ghosh :**

আপনি আমার বাজেট স্পিচ নিশ্চয়ই শুনেছেন, আমি বলেছিলাম যে ৭০০ কোটি টাকার চেয়ে বেশী প্রপোজাল আমাদের রয়েছে, অতএব ৭০০ কোটি টাকার প্রপোজাল যদি আজ পর্য্যন্ত আমরা পেয়ে থাকি, আগামী ৫ বছরে আরো ৮০০ কোটি টাকার প্রপোজাল তাহলে না পাবার কোন কারণ নেই।

**Shri Aswini Kumar Roy :**

এই যে টোটাল খরচ করবেন পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে তার মধ্যে কোন রকম আউট-লে করেছেন কি; প্রাইভেট, জয়েন্ট এবং স্টেট সেকটর, এই রকম কোন ভাগ করেছেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

পাবলিক সেক্টরে ৭০০০ কোটি টাকা খরচ হবে, ভারত সরকার যা তৈরী করেছেন, আমরা চেষ্টা করছি তার থেকে একটা লায়ন সেয়ার এখানে নিয়ে আসতে, কত পাব জানি না এখন পর্য্যন্ত, এখন পর্য্যন্ত ১৭৭ কোটি টাকা বলেছেন, আমরা মনে করি আরো

শী পাওয়া দরকার। ধরুন, হলদীয়া সিপ বিলডিং ইয়ার্ড যদি হয় তাহলে আরো ১০০ কাটি টাকা পাব, আর জয়েন্ট সেক্টরের প্রগ্রাম আপনাদের দিলাম, এর অনুমোদিত গ্রাম হচ্ছে ১৪০ কোটি টাকার মত। আর যে সমস্ত প্রোগ্রাম রয়েছে, সেগুলি এখন পর্য্যন্ত ামরা পাইনি। যেমন প্রিন্টিং মেশিনারী, এটা জয়েন্ট সেক্টর, কি প্রাইভেট সেকটরে বে আজকে তা বলতে পারছি না। মোট কথা আমরা চাই এখানে আরো কল-কারখানা শী হোক।

**Shri Harasankar Bhattacharyya :**

ামাদের মনে খটকা লাগছে আপনার উত্তর শুনে এবং সুস্পষ্ট হচ্ছে না, এখনো ৫ম রিকল্পনা তৈরী হয় নি, ১লা, এপ্রিল থেকে শুরু হচ্ছে। আমাদের ভেতর বিতরিত হয়েছে াজ্য পরিকল্পনা পর্ষদ, একটা পঞ্চম পরিকল্পনা শিল্পের জন্য তৈরী করেছেন। এখন াপনাদের বিভাগীয় কর্তারা, মানে আই, এ, এস, অফিসাররা, যারা শিল্প বিভাগের েক্রেটারী ইত্যাদি, তাদের বাধা দানের ফলে কি রাজ্য পরিকল্পনা পর্ষদের যে শিল্পের ন্য গৃহীত পরিকল্পনা এটা গৃহীত হচ্ছে না বা সেটাকে কি আপনি পরিকল্পনা বলছেন । বা সেই পরিকল্পনা কি রাজ্যের পরিকল্পনা নয়? আমাদের কাছে এটা বুঝতে বড় াসুবিধা হচ্ছে, আপনি কি একটু বুঝিয়ে বলবেন?

**Shri Tarun Kanti Ghosh :**

শ্ন ছিল পশ্চিমবাংলার মধ্যে ভারী শিল্পের জন্য কি কি ব্যবস্থা করা হয়েছে। এখন র্যন্ত যেটা হয়েছে আমি সেটা জানিয়ে দিয়েছি যে, গভর্ণমেন্ট অব ইন্ডিয়া থেকে হচ্ছে াবং জয়েন্ট সেক্টর থেকে করছে। উনি তা থেকে প্রশ্ন করছেন প্ল্যানিং বোর্ড যেটা লেছেন সেই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের আই, এ, এস অফিসাররা বাধা দিচ্ছেন কিনা? ামি মাননীয় স্পীকার মহাশয়ের কাছে জানতে চাই, ডাজ ইট এ্যারাইস্ ফ্রম দ্যাট?

**Shri Harasankar Bhattacharyya :**

ইউ নিড নট সিক প্রোটেক্সন অব দি স্পীকার, ইউ আর ইন দি হাউস। কথা হল ভর্ণমেন্ট অব ইন্ডিয়ার পাব্লিক্ সেক্টরের প্রোজেক্ট যদি আমাদের পশ্চিমবাংলায় াপিত হয় তাহলে পশ্চিমবাংলার সমস্ত প্রোজেক্টই জয়েন্ট সেক্টরে হবে, কিন্তু এদিকে দখছি প্রাইভেট ইনডাস্ট্রিয়ালিস্টরা এলে তাদেরও লাইসেন্স, কোটার ব্যবস্থা করছেন। আমার প্রশ্ন হল আপনি যদি রেলেভেন্ট মনে করেন তাহলে বলুন গভর্ণমেন্ট অব ওয়েস্ট বঙ্গলের শিল্প দপ্তর থেকে পাব্লিক্ সেক্টরে এই রাজ্যে নিজস্ব উদ্যোগ, নিজস্ব মালিকানায় তন কোন শিল্প প্রতিষ্ঠা করবার পরিকল্পপা আছে কি?

**Shri Tarun Kanti Ghosh :**

যগুলি জয়েন্ট সেক্টরে হচ্ছে সেগুলি সবই পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে হচ্ছে।

**Shri Harasankar Bhattacharyya :**

জয়েন্ট সেক্টর এবং পাব্লিক্ সেক্টরের পার্থক্য আমি জানি। আপনি বলেছেন কোনটা ভারি শিল্প এবং কোনটা তা নয়। ১৯৫৬ সালের ইনডাস্ট্রিয়াল পলিসির সিডিউলে এটা রয়েছে। আমার প্রশ্ন হল আপনি কি এরকম কোন ভাগ করেছেন? সিডিউলে ভারি শিল্প হচ্ছে, আয়রন এ্যান্ড স্টীল, হেভি কেমিক্যালস্, মেটালার্জিকাল, মাইনিং ইত্যাদি। নাইলন বা টায়ারকে কেউ ভারি শিল্প বলে না। আমার প্রশ্ন হচ্ছে পৃথক পৃথকভাবে আপনাদের কোন স্ট্যাটিসটিক্স আছে কি?

**Shri Tarun Kanti Ghosh :**

আমাদের এখানে হেভি ইন্ডাস্ট্রি কিছু কিছু হচ্ছে।

**এ্যাগ্রো-ইণ্ডাস্ট্রীজ স্কীম**

*২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬১১।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** সরকারী সংস্থা বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার শিক্ষিত বেকারদের মাধ্যমে চাষীদের সার, বীজ এবং কৃষি-উপযোগী যন্ত্রপাতি সরবরাহের জন্য এ্যাগ্রো-ইন্ডাষ্ট্রীজ স্কীম নামে একটি স্কীম চালু করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, (১) পরিকল্পনার বিস্তৃত বিবরণ; এবং (২) কবে হইতে উহা চালু করা হইয়াছে?

**Shri Atish Chandra Sinha :**

(ক) না।

(১) প্রশ্ন উঠে না।

(২) প্রশ্ন উঠে না।

**Shri Kashinath Misra :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি, এ্যাগ্রো-সার্ভিস সেন্টার নামে কিছু হচ্ছে কিনা?

**Shri Atish Chandra Sinha :**

হ্যাঁ।

**Shri Kashinath Misra :**

এটা কাদের দেওয়া হচ্ছে এবং কিভাবে দেওয়া হবে জানাবেন কি?

**Shri Atish Chandra Sinha :**

এ্যাগ্রো সার্ভিস সেন্টার ১৯৭২-৭৩ সাল থেকে সুরু হয়। আনএমপ্লয়েড গ্রাজুয়েটদের মধ্য থেকে একটা ইনটারভিউ করে একটা সিলেকসন কমিটি আছে তাদের মাধ্যমে রিক্রুট করে ট্রেনিং দেওয়া হয় এবং তারপর ব্যাংক থেকে লোন নিয়ে এ্যাগ্রো সার্ভিস সেন্টার স্থাপন করবার অনুমতি দেওয়া হয়। এ সম্বন্ধে একটা বুক্‌লেট আছে—"এ্যাগ্রো সার্ভিস সেন্টারস্‌ স্কীম ইন ওয়েস্ট বেঙ্গল"। মাননীয় সদস্যারা যদি ইণ্টারেসটেড থাকেন তাহলে এ্যাগ্রো-ইনডাস্ট্রিস্‌ কর্পোরেসন থেকে এই বই নিয়ে সমস্ত কিছু জানতে পারবেন। এ পর্যন্ত ১২৮টি এ্যাগ্রো সার্ভিস সেন্টার খুলেছি। বাঁকুড়া জেলায় ৩টি করেছি এবং আরও ৬টি স্কীম প্রোপোজালের মধ্যে রয়েছে, ব্যাংকের সঙ্গে কথাবার্তা হচ্ছে।

[ 1-20—1-30 p.m. ]

**Shri Manik Lal Besra :**

ব্লকে কয়জন করে প্রার্থী নেওয়া হবে?

**Shri Atish Chandra Sinha :**

এটা ব্লক হিসাবে হচ্ছে না এখন। যেখান থেকে যেরকম এ্যাপ্লিকেশন আসছে এবং যে রকম কোয়ালিফিকেশন পাওয়া যাচ্ছে সেই হিসাবে নেওয়া হচ্ছে। তবে আমাদের ভবিষ্যতে পরিকল্পনা আছে মোট ৫শতটি, তার মধ্যে ১২৫টি পশ্চিমবাংলায় হয়েছে।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে এই স্কীমে আনএমপ্লয়েড গ্র্যাজুয়েটদের নেওয়া হয়েছে। আপনি কি জানেন যে একথা আপনার দপ্তর থেকে খবর দিয়েছে যে শুধু আন এমপ্লয়েড গ্র্যাজুয়েট ছাড়াও যারা নিম্নমানের কোয়ালিফায়েড ছেলে তাদেরও দেওয়া হচ্ছে?

**Shri Atish Chandra Sinha :**

প্রথমে এই স্কীম শুধু আনএমপ্লয়েড গ্র্যাজুয়েটদের জন্যে হয়। তবে আমরা চেষ্টা করে এটা যাতে স্কুল ফাইনাল স্তরেও করতে পারি তারজন্য ব্যবস্থা করেছি।

**Shri Sachinandan Sau:**

মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে এই এ্যাগ্রো সেন্টার হয়েছে তার কাজ কি আরম্ভ হয়েছে এবং যদি হয়ে থাকে তাহলে আমাদের বীরভূম জেলায় কয়টি হয়েছে এবং কোথায় হয়েছে জানাবেন কি?

**Shri Atish Chandra Sinha :**

বীরভূম জেলায় আছে কিনা জানি না। তবে কাজ প্রত্যেক জেলাতেই আরম্ভ হয়েছে। এবং আমি বললাম যে ১২৫টি করা হয়েছে। উনি প্রশ্ন করেছিলেন বাঁকুড়া জেলা সম্বন্ধে তাই সেই তথ্য এনেছিলাম। বীরভূমের তথ্য এখানে নাই তবে আপনি যদি আলাদা প্রশ্ন করেন তাহলে আমি জানাবো।

**Shri Abdul Bari Biswas:**

আপনার টারগেট কত, কতগুলি এ্যাগ্রো সার্ভিস সেন্টার খোলা হবে এবং কতজন এমপ্লয়-মেন্ট পাবে?

**Shri Atish Chandra Sinha :**

৫ শত বলেছিলাম এবং একটি করে নেওয়া হবে।

**Shri Abdul Bari Biswas:**

না, এটা ঠিক নয়। একাধিক অর্থাৎ মিনিমাম তিনজন করে লোক নেওয়া হচ্ছে এটা কি ঠিক?

**Shri Atish Chandra Sinha :**

আমি যতদূর জানি একজন করে লোক নেওয়া হচ্ছে, তবে ডিটেলস্ যদি নোটিশ দেন তাহলে বলতে পারি।

**Wholesale Consumers' Co-operative Societies**

***239.** (Admitted question No. *966.) **Shri Biswanath Chakrabarti** : Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state --

(a) the number of registered Wholesale Consumers' Co-operative Societies as on 28-2-74 ;

(b) how many of them are still functioning and how many of them may be turned viable ; and

(c) if the Government has any proposal to use these societies against erratic rise in the prices of essential commodities ?

**Shri Atish Chandra Sinha** : (a) 30 (Thirty).

(b) 29 societies are still functioning. All the 29 societies are expected to turn viable.

(c) Yes.

**Shri Biswanath Chakrabarti :**

৩০টার মধ্যে ২৯টাকে ভায়াবল্ বলে মনে হয়, এটা কি মন্ত্রিমহাশয় মনে করছেন?

**Shri Atish Chandra Sinha :**

আশা করছি তাই।

**Shri Biswanath Chakrabarti :**

'সি'র উত্তরে বলেছেন 'ইয়েস', এই ইয়েসটা কোন উত্তর হয় নাকি? কিভাবে ইয়েস সেটা একটু বলুন।

**Shri Atish Chandra Sinha :**

আপনি প্রশ্ন করেছেন যে,

If the Government has auy proposal to use these Societies against erratic rise in the prices of essential commodities ? 'Yes'

মাননীয় সদস্য নিশ্চয়ই অবগত আছেন যে ক্রেতা সমবায় সমিতিগুলি করার প্রধান উদ্দেশ্যই হচ্ছে যাতে আমরা ন্যায্য দামে ক্রেতাদের জিনিসপত্র দিতে পারি। সুতরাং এখানে 'ইয়েস' ছাড়া আর কি ব্যাপকভাবে জানাতে হবে তা আমি বুঝে উঠতে পারছি না।

**Shri Biswanath Chakrabarti :**

সাপ্লিমেন্টারি কোশ্চেন, স্যার, 'হাউ'? এর উদ্দেশ্য হচ্ছে সোসাইটিগুলিকে প্রতিষ্ঠা করা তবে 'হাউ'টা বলুন?

**Shri Atish Chandra Sinha :**

এটা তো জানেন আপনারা যে সমস্ত জিনিসপত্র স্কেয়ার্স কমোডিটি যেমন বেবি ফুড, ডালডা, সরষের তেল, সেগুলি ম্যানুফ্যাকচারার্সদের কাছ থেকে যাতে আমরা একটা সার্টেন কোটা পাই সেটা আমরা যাতে এই সমস্ত ক্রেতা সমবায় সমিতির মাধ্যমে বিক্রয় করতে পারি তার চেষ্টা করছি। দ্বিতীয়তঃ কন্ট্রোলড্ ক্লথ এই সোসাইটির থ্রু দিয়ে বিক্রয় হয়। সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে এ্যালটমেন্ট হয়ে আসে সেগুলি এর মাধ্যমে বিক্রয় হয়। তাছাড়া অন্যান্য যে সমস্ত পণ্যদ্রব্য আছে, আপনার গ্রোসারি আইটেম, যেমন পাঁপড় ইত্যাদি, এমন কি কাপড় জামা ইত্যাদি যাতে ন্যায্য দামে বিক্রয় হয় সেগুলি এই বিভিন্ন সোসাইটির দোকানপত্র যা আছে তার মাধ্যমে বিক্রয় করা হয়।

**Shri Biswanath Chakrabarti :**

আপনি যা বললেন এইগুলি তো মোটামুটি আছেই। আমি জানি যে বাংলা দেশে যে সমস্ত কো-অপারেটিভগুলি আছে তার মাধ্যমে এইগুলি কিছু কিছু বিক্রি হয়। এখন তাতেও আমি যে প্রশ্নটা করেছিলাম ইর‍্যাটিক রাইস ইন প্রাইস সেটা আটকান যায়নি। এখন ধরুন আমি আপনার কাছে প্রশ্ন করছি--সবটাই হয়ত পারা যাবে না, কতকগুলি নির্দিষ্ট

জিনিস বেছে নিয়ে, তার মধ্যে বেবি ফুড ইত্যাদি আপনি যা বললেন, তা সমস্তটাই ম্যানুফ্যাকচারারস্‌দের কাছ থেকে নিয়ে এই হোলসেল কো-অপারেটিভগুলির মাধ্যমে বিক্রয় করার পরিকল্পনা আছে কিনা?

**Shri Atish Chandra Sinha :**

এই সম্বন্ধে একটা জেনটেলম্যান্স এগ্রিমেন্ট আছে সেন্টারের সঙ্গে তাতে, আমার ঠিক মনে নেই, প্রডাকশনের বোধ হয় শতকরা ২০ ভাগ তারা যাতে কো-অপারেটিভের থ্রু দিয়ে বিক্রয় করে এই রকম একটা সেন্টারের সঙ্গে ম্যানুফ্যাকচারারস্‌দের একটা জেনটেলমেন্স এগ্রিমেন্ট হয়ে আছে এবং সেই অনুসারে তারা দিচ্ছে। এই সম্বন্ধে আইন প্রয়োগ করে যাতে বাধ্য করা হয় যে তাদের প্রডাকশনের একটা সার্টেন পার্সেন্টেজ আমাদের কো-অপারেটিভের মাধ্যমে বিক্রয় করে তার জন্য আমাদের দপ্তর থেকে সেন্টারকে চিঠিপত্র লিখেছি।

**Shri Ajit Kumar Ganguly :**

এই হোল-সেল এ্যাপেক্সে কি কি মাল থাকে তার রেকর্ড আছে কি? এই এই মাল রাখতে হবে এ্যাপেক্সের হোল-সেল কো-অপারেটিভ সোসাইটিতে এই রকম কিছু লিষ্ট আছে কিনা?

**Shri Atish Chandra Sinha :**

আমার কাছে যে তথ্য আছে, তা থেকে বলছি, সরকার থেকে এটা বলে দেওয়া হয় না যে এই এই মাল রাখতে হবে। প্রত্যেক সোসাইটির একটা ম্যানেজিং কমিটি থাকে, সেই ম্যানেজিং কমিটি ঠিক করে কি কি মাল বিক্রী করবে বা রাখবে না রাখবে, সরকার থেকে এ সম্বন্ধে নির্দিষ্টভাবে বলে দেওয়া হয় না যে এই বেবী ফুড রাখতে হবে কি সর্ষের তেল রাখতে হবে--সরকার থেকে এ সম্বন্ধে কোন নির্দেশ দেওয়া হয় না।

**Shri Ajit Kumar Ganguly :**

এই সমস্ত হোল-সেল কো-অপারেটিভকে কনজুমার্স কো-অপারেটিভকে সরকার থেকে কোন টাকা সাহায্য করা হয় কি?

**Shri Atish Chandra Sinha :**
তাদের টাকা সাহায্য করা হয়।

**Shri Ajit Kumar Ganguly :**

তাহলে এটা কি তাদের জমিদারী, গভর্ণমেন্ট থেকে টাকা সাহায্য করা হয়, তার উপর আপনাদের কোন হাত নাই এটা কি হতে পারে?

**Shri Atish Chandra Sinha :**

কি কি জিনিষ তারা বিক্রী করবে, কি কি জিনিষ রাখবে, সেটা ম্যানেজিং কমিটি ঠিক করে দেয়, সরকার যে টাকা দিচ্ছেন, সেই টাকার সদ্ব্যবহার হচ্ছে কিনা, তারজন্য ওভার অল কন্ট্রোল রাখা হচ্ছে এবং এজন্যই ১৫টি সোসাইটি ভাইয়াবল্‌ হয়েছে, তাদের লাভ হচ্ছে, ৩০টির মধ্যে যাতে ২৯টিই ভাইয়াবল হয়, তার জন্য আমরা চেষ্টিত আছি, যে তথ্য আছে, আরও চারটি যাতে ভাইয়েবল হয়, তার জন্য চেষ্টা করছি।

**Shri Ajit Kumar Ganguly :**

এখানে কনজুমার্স কো-অপারেটিভে যে সমস্ত মাল থাকে সেগুলি কি কন্ট্রোল্ড রেটে দেওয়া হয়? না কি তারা যে কোন দাম ধার্য্য করতে পারে?

**Shri Atish Chandra Sinha :**

কন্ট্রোল্ড রেটেই তাদের কাছে আসে, এবং যে জিনিষ আসে, তার উপর তারা একটা সার্টেন পারসেন্ট, যতটা জানি, ৩ পারসেন্ট হিসাবে কমিশন পায়, যেমন কন্ট্রোল্ড ক্লথ যা এলট করে থাকে সেন্ট্রাল থেকে, স্টেট ফেডারেশন অব হোল-সেল কনজুমার্স কো-অপারেটিভ সোসাইটিকে, সেটা তারা বিভিন্ন হোল-সেল কো-অপারেটিভ সোসাইটিকে বিতরণ করে দেয় কোটা হিসাবে, যতদূর জানি তারা থ্রী পারসেন্ট কমিশন রেখে প্রাইমারী সোসাইটিকে দেন এবং তাঁরা তাঁদের কমিশন রেখে আল্টিমেট্লী কনজুমারস্কে দেন।

**Shri Biswanath Chakrabarti :**

এই রকম কোন খবর আপনার কাছে আছে কিনা কন্ট্রোল্ড রেটে সেন্ট্রাল থেকে যে এলটমেন্টগুলি পায় স্টেট ফেডারেশন, তার একটা বড় অংশ হোল-সেল কো-অপারেটিভ সোসাইটিতে ডিস্ট্রিবিউট না হয়ে মাঝ পথেই বিক্রী হয়ে যায় ব্যবসায়ীদের কাছে?

**Shri Atish Chandra Sinha :**

এই তথ্য আমার কাছে নাই।

**Shri Biswanath Chakrabarti :**

এটা অনুসন্ধান করে দেখবেন কি?

**Dr. Zainal Abedin :**

মাননীয় বিশ্বনাথবাবু জানেন কিছুদিন আগে খবরের কাগজে বেরিয়েছিল ক্যালকাটা হোল-সেল কো-অপারেটিভ সোসাইটি সম্বন্ধে, আমরা একটা অভিযোগ পেয়েছিলাম, সঙ্গে সঙ্গে কলকাতা সি, আই, ডি পুলিশকে তদন্ত করতে দেওয়া হয়েছিল। ওখানকার এক্জি-কিউটিভ অফিসার, চীফ এ্যাকাউন্ট্স্ এবং চীফ রিলেশন অফিসার, উমা কর পসিব্ল, তার সম্বন্ধে। আমরা পুলিশের কাছে এফ, আই, আর, দিয়েছি, তার ভিত্তিতে অনুসন্ধান চলেছে, মামলা এখন বিচারাধীন আছে।

**Shri Biswanath Chakrabarti :**

এখন রেশনের জিনিষের যে দাম, অর্থাৎ দাম বেড়ে যাবার জন্য হোল-সেল কো-অপারেটির সোসাইটির ইনভেস্টমেন্ট অনেক বেশী বেড়ে যাচ্ছে, আমার ধারণা এ সম্বন্ধে তারা আপনাদের কাছেও লিখেছে, তাদের কিছু টাকা দেবার কথা বা গ্যারান্টি দাঁড়াবার কথা ভাবছেন কি?

**Dr. Zainal Abedin :**

সব জায়গায় আমাদের বেস আছে অনেক জায়গায় ক্যাপিটেল ইরেড হয়ে গেছে, এ্যাজ ইউ নো, বিজিনেস লস ব্যাড্ ডেট ইত্যাদি আছে, আমরা পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় ভারত সরকারকে বলেছি আপনারা ইন দি প্যাটার্ন অব সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাংকস রি-হ্যাবিলিটেশন এ্যাসিস্টেন্স দিতে পারেন, তাঁরা ৪র্থ পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় বলেছেন দিতে পারবেন না, আমরা পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় চেষ্টা করবো। যেগুলি দুর্বল হয়ে গেছে তাদের যদি ইন্ডিয়া গভর্ণমেন্ট ফিফ্টি পারসেন্ট রিহ্যাবিলিটেশন এ্যাসিস্ট্যান্স দিতে এগ্রি করেন তাহলে আমরা এখনি রাজী হয়ে যেতে পারি। আমরা দেখছি আমাদের যে ওন রিসোর্সেস আছে তা থেকে করা যায় কিনা এ্যাট লিস্ট টু দি এক্সটেন্ট অব ব্যাংক গ্যারান্টি, ক্যাপিটেল বেস আরও ব্রডেন্ড করা যায় কিনা আমরা ভাবছি। কোথাও কোথাও কো-অপারেটিভ ডেভেলপ্মেন্ট ফান্ড থেকে তাদের এ্যাসিস্ট্যান্স দেবার জন্য এ্যাজ লোণ, আমরা চেষ্টা করছি।

**বীরভূম জেলায় সেচ ব্যবস্থার বিশেষ পরিকল্পনা**

*২৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩৯।) **শ্রীনির্মলকৃষ্ণ সিনহা**ঃ সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বীরভূম জেলায় সর্বোচ্চ পরিমাণ চাল সংগ্রহের কথা বিবেচনা করিয়া সেখানে সেচ ব্যবস্থার জন্য ডিস্ট্রিক্ট ডেভালপমেন্ট কমিটি বিশেষ পরিকল্পনা অনুমোদন করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, (১) কি কি পরিকল্পনা, এবং (২) উক্ত পরিকল্পনা কার্য্যকরী করিবার জন্য সরকার কি কি ব্যবস্থা করিতেছেন?

[ 1-30 --1-40 p.m. ]

**Shri Abdul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

(ক) "বীরভূম জেলা ডেভালপমেন্ট কমিটি" কর্তৃক অনুমোদিত কোন বিশেষ সেচ পরিকল্পনার কথা সেচ ও জলপথ বিভাগের জানা নাই। তবে,, উক্ত জেলায় সেচ ব্যবস্থার উন্নতির জন্য "বীরভূম জেলা পরিকল্পনা কমিটি" আগামী পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে কতগুলি সেচ প্রকল্প গ্রহণের প্রস্তাব দিয়াছেন।

(খ) (১) বীরভূম জেলা পরিকল্পনা কমিটি নিম্নলিখিত বড় ও মাঝারি সেচ প্রকল্পের প্রস্তাব দিয়াছেন:—

(১) সিদ্ধেশ্বরী জলাধার প্রকল্প,
(২) অজয় বাঁধ প্রকল্প,
(৩) বাঁশলই সেচ প্রকল্প,
(৪) পাগলা সেচ প্রকল্প,
(৫) ভুটুট বন্দর প্রকল্প,
(৬) ময়ূরাক্ষী সম্প্রসারণ প্রকল্প,
(৭) ময়ূরাক্ষী প্রকল্পের অন্তর্ভুক্ত জমিতে "ফিল্ড চ্যানেল" নির্ম্মাণ,
(৮) ময়ূরাক্ষী প্রকল্পের অন্তর্ভুক্ত খালে "লাইনিং" দেওয়ার কাজ এবং
(৯) হিংলো সেচ প্রকল্প।

(খ) (২) উক্ত প্রকল্পগুলির মধ্যে ময়ূরাক্ষী সম্প্রসারণ প্রকল্প এবং হিংলো সেচ প্রকল্প দুটি চলতি সেচ প্রকল্প। এগুলির কাজ পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালেও চলিবে ময়ূরাক্ষী প্রকল্পের অন্তর্ভুক্ত খালে "লাইনিং" দেওয়ার কাজটি একটি নতুন বৃহৎ সেচ প্রকল্প এবং এটিকে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হইয়াছে। ইহা ছাড়া ময়ূরাক্ষী সেচ প্রকল্পের অন্তর্ভুক্ত জমিতে "ফিল্ড চ্যানেল" নির্ম্মাণের কাজটি এই সরকারের কৃষি ও সমষ্টি উন্নয়ন দপ্তরের অধীনে "ময়ূরাক্ষী সেচ এলাকা উন্নয়ন অথরিটির" মারফত সম্পন্ন হইবে। এই অথরিটি শীঘ্রই গঠিত হইবার কথা বাকী প্রকল্পগুলির মধ্যে সিদ্ধেশ্বরী জলাধার প্রকল্প এবং অজয় বাঁধ প্রকল্প দুটির সমীক্ষার কাজ বিহার সরকারের অনুমতি ব্যতীত আরম্ভ করা যাইবে না। উক্ত অনুমতি এখনও পাওয়া যায় নাই অন্যান্য প্রকল্পগুলির জন্য প্রয়োজনীয় অনুসন্ধানকার্য্য এখনও শেষ হয় নাই।

**Shri Nirmal Krishna Sinha :**

আপনি কি জানেন ডিস্ট্রিক্ট ডেভালপমেন্ট কমিটি থেকে ডিপটিউবওয়েল বসানোর প্রস্তা করা হয়েছিল—২০টি দেওয়ার কথা ছিল, তার মধ্যে মাত্র ৬টি বসানো হয়েছিল বাকিগুলি পাথরকুচির জন্য বসানো যায় নাই, ফেল করেছে?

**Shri Abdul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

ডিপার্টিউবওয়েল ওটা মাইনর ইরিগেশনের ব্যাপার, এ্যাগ্রিকালচার মিনিষ্টার করেন, সেটা আমি করি না। কাজেই তাঁকে আপনি জিজ্ঞাসা করুন।

**Shri Nirmal Krishna Sinha :**

আপনি যে সিদ্ধেশ্বরী পরিকল্পনার কথা বললেন তা কি পঞ্চম পরিকল্পনার মধ্যে শেষ হবে?

**Shri Abdul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

কিছুদিন আগে আমি এই হাউসে বলেছিলাম যে বিহার গভর্ণমেন্টের সঙ্গে কতকগুলি আমাদের আউটষ্ট্যাডিং প্রবেলম আছে, তার মধ্যে এই সিদ্ধেশ্বরী প্রকল্প অন্যতম। আমাদের ফেসিবিলিটির রিপোর্ট তৈরী হয়েছে। কিন্তু আমরা বিহারে কোন সার্ভে করতে পারছি না; বিহার গভর্ণমেন্ট আমাদেরকে সার্ভে করতে দিচ্ছে না। সুতরাং আমাদের যে সমস্ত আউটষ্ট্যাডিং প্রবেলম রয়েছে, সেই সম্পর্কে বিহার গভর্ণমেন্টের সঙ্গে আলাপ-আলোচনা করে না মিটিয়ে নিলে, আমরা এই সিদ্ধেশ্বরী প্রজেক্ট-এর কাজ করতে পারবো না।

**Shri Nirmal Krishna Sinha :**

সেটাও কংগ্রেস গভর্ণমেন্ট এটাও কংগ্রেস গভর্ণমেন্ট, বীরভূমে খরিপে ও রবিশস্যের জন্য প্রচুর পরিমাণে জলসেচ করতে পারলে কয়েক শো বিঘা জমিতে প্রচুর ধান উৎপন্ন হতে পারে---ধানচাল সংগ্রহও বেশী হতে পারে, এই পরিপ্রেক্ষিতে কি কেন্দ্রীয় সরকারের মাধ্যমে বিহার সরকারের উপর চাপ দেওয়া যায় না যাতে এর একটা মীমাংসা সত্বর হতে পারে?

**Shri Abdul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

এই ব্যাপারে আমি মাননীয় সদস্যের সঙ্গে একমত। আমি সেদিন বলেছি এখন তা আর রিপিট করছি না খুব শীঘ্র পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ও বিহারের মুখ্যমন্ত্রী এই সমস্ত আউটষ্ট্যাডিং প্রবেলম নিয়ে আলোচনা করবেন।

**Shri Nirmal Krishna Sinha :**

স্লুইস গেট কি আপনার ডিপার্টমেন্টের অধীনে?

**Shri Abdul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

যদি ছোট হয় তাহলে সেটা এগ্রিকালচার ডিপার্টমেন্ট করে।

**Shri Nirmal Krishna Sinha :**

১৯৭২ সাল থেকে আমি আপনাদের বলে আসছি ২৫ বছর ধরে মির বাঁধ সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে না, এটার কারন জানাবেন?

**Shri Abdul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

টেকনিকালি যদি ফিজিবল হয় তাহলে জানাবেন দেখবো।

**Shri Nirmal Krishna Sinha :**

টেকনিকালি ফিজিবল নিশ্চয়ই। মন্ত্রিমহাশয় যাতে হয় সে ব্যবস্থা করবেন কি? কারণ গভর্ণমেন্ট-এর রিপোর্ট আছে।

**Shri Abdul Barkat Atawal Ghani Khan Chowdhury :**
নিশ্চয়ই করবো।

**Shri Dwija Pada Saha :**
মাননীয় মন্ত্রিমহাশয়, সিদ্ধেশ্বরী জলাধার প্রকল্পের কথা বললেন। আমি জানাই যে আমাদের রাজনগরে সেখানে কোন প্রকল্প নেই। সেখানে নাকি কোন প্রকল্প গ্রহণ করা সম্ভব নয়। দীর্ঘ দিন ধরে বিহার সরকারের সঙ্গে এই নিয়ে কথা হচ্ছে বিহার সরকার ব্যাতিরেকে করা সম্ভব নয়। এরূপ একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করবেন কি যাতে বিহার সরকার এরূপ মনোভাব গ্রহণ করতে না পারে। আপনি সে ব্যবস্থা করবেন কি?

**Mr. Speaker :** The question has already been answered.

ইংরাজী "বার্ডওয়ান" বানানের পরিবর্তন

*২৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৭১।) **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) সরকার ব্যবহৃত ইংরাজী বানান "বার্ডওয়ান" বাংলা বানান 'বর্ধমানের' সহিত সংগতি রাখিয়া পরিবর্তন করার কোন প্রস্তাব আছে কি;

(খ) থাকিলে, কিভাবে এবং কবে নাগাত তাহা করা হইবে?

**Shri Gurupada Khan :**
(ক) ও (খ) এরূপ একটি প্রস্তাব বিবেচনা করা হচ্ছে ও যত শীঘ্র সম্ভব সিদ্ধান্ত নেওয়া হবে।

**Shri Abdul Bari Biswas :**
এই যে প্রস্তাব এই প্রস্তাব কতদিন আগে এসেছে জানাবেন?

**Shri Gurupada Khan :**
ঠিক তারিখ বলা সম্ভব নয়, প্রায় ৫।৬ মাস আগে এসেছে।

**Shri Abdul Bari Biswas :**
অন্যান্য জেলার ইংরাজী যে নামকরণ আছে সেগুলি পরিবর্তন করে বাংলায় রাখবার চেষ্টা করবেন কি?

**Shri Gurupada Khan :**
এ প্রশ্ন থেকে আসে না। মাননীয় সদস্যরা যদি প্রস্তাব দেন তাহলে গভীর ভাবে বিবেচনা করবো।

**Shri Kashinath Misra :**
মাননীয় মন্ত্রিমহাশয় বাঁকুড়ার নাম বেংকুড়া পরিবর্তন করবেন কি?

**Shri Gurupada Khan :**
এইরূপ প্রস্তাব এলে বিবেচনা করবো।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি যে নাম পরিবর্তন করার জন্য কি কি বিষয় বিবেচনা করেন।

**Shri Gurupada Khan** : A proposal was received from Bhagawan Mahavira 2500th Nirvana Mohatsab Committee for changing the present spelling in Roman script of "Burdwan" to "Vardhaman" after the name of Vardhaman Mahavira. The proposal is being considered in this Department file. Views of the Commissioner and the District Magistrate, Burdwan, on the proposal were asked for. Views of the Commissioner and *ad interim* views of the District Magistrate have been received. They suggested that the spelling might be changed to "Burdhaman" in consonance with the Bengali spelling and pronunciation of the name.

Meanwhile, honourable member, Shri Bijoy Singh Nahar, M.L.A, who is also a member of the above Committee, addressed a letter to the Minister-in-Charge, Public Works Department, suggesting similar change in spelling. The letter was placed before the Chief Minister who asked the Chief Secretary to submit a report on the proposal.

Chief Secretary in turn asked for a report from the Special Secretary of this Department for the same. A report suggesting that the name of the town and the district may be spelt in Roman script as "BARDHAMAN" has been sent to the Chief Secretary by the Special Secretary of this Department along with the Department file number such and such. The file is now lying with the Home Department for obtaining the orders of the Hon'ble Chief Minister on the proposal.

[1-40—1-50 p.m.]

**Shri Monoranjan Pramanik:**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই বর্ধমান ছাড়া অন্য প্রস্তাব সরকারের আছে কিনা?

**Shri Gurupada Khan:**

আমার গোচরে নাই।

**Shri Harasankar Bhattacharyya:**

মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি এই 'ক্যালকাটা' শব্দটিকে 'কলিকাতা'---এই রকম পরিবর্তন করবার ইচ্ছা সরকারের আছে কিনা?

**Shri Gurupada Khan:**

মাননীয় সদস্য অধ্যাপক হরশঙ্কর ভট্টাচার্য্য যদি এ বিষয়ে একটা থিসিস লিখে দিতে পারেন তাহলে আমরা ওটা বিবেচনা করে দেখতে পারি।

**Mr. Speaker:** The question does not arise.

**Shri Puranjoy Pramanik:**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে এই বর্ধমান কথাটা ঠিক কিনা প্রখ্যাত ঐতিহাসিক রমেশ মজুমদারের অভিমত গ্রহণ করার জন্য তাঁর কাছে এটা প্রেরণ করা হয়েছে?

**Shri Gurupada Khan:**

আমার গোচরে নাই, আমি ঠিক বলতে পারছি না।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী বর্ধমান বিধান সভার সদস্য যিনি তাঁর সঙ্গে আলোচনা করার পর এখনও পর্যন্ত স্থির সিদ্ধান্ত আসতে পারেন নি?

**Shri Gurupada Khan :**

এটা বিবেচনার জন্য মুখ্যমন্ত্রীর কাছেই রয়েছে। এটা সম্বন্ধে তিনি এখনও পর্যন্ত কোন ফাইন্যাল ডিসিসন নেন নি।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় ন্ত্রিমহাশয় কি মনে করেন যে 'বারোয়ান' কথাটি বাতিল করে বর্ধমান করা উচিত কিনা?

**Mr. Speaker** : That is a matter of opinion.

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই নূতন প্রস্তাব কবে থেকে কার্যকরী হবে?

**Mr. Speaker** . The decision has not yet been taken.

**নূতন শিল্প স্থাপনে উৎসাহ দান**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪২।) **শ্রীনরেশচন্দ্র চাকী** ঃ বাণিজ্য এবং শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে শিল্পপতিদের শিল্প স্থাপনে উৎসাহিত করবার জন্য এবং নূতন নূতন শিল্প স্থাপনের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) উক্ত ব্যবস্থার পরিপ্রেক্ষিতে গত এক বৎসর কিরূপ ফল পাওয়া গেছে?

**Shri Tarun Kanti Ghosh :**

(ক) পশ্চিমবঙ্গে শিল্পপতিদের শিল্প স্থাপন উৎসাহিত করবার জন্য এবং নূতন নূতন শিল্প স্থাপনের জন্য যে সব ব্যবস্থা গ্রহণ করেছেন সেগুলি হলো (১) ১৬ দফা কর্মসূচি, (2) West Bengal Incentive Scheme 1971 and (3) West Bengal Infra-Structure Development Corporation গঠন।

(খ) ১-১-৭৪ পর্য্যন্ত, প্রাইভেট সেক্টর এ. মোট ১৫৮ কোটি ৬৫ লক্ষ টাকা বিনিয়োগে ৩৭১টি প্রকল্প এবং জয়েন্ট সেক্টর ক্ষেত্রে মোট ১৪০ কোটি টাকা বিনিয়োগে ৯টি প্রকল্প ভারত সরকারের অনুমোদন লাভ করেছে, বেসরকারী ক্ষেত্রে ২৪৬টি প্রকল্প এবং জয়েন্ট সেক্টর ক্ষেত্রে ১৫টি প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে, যেগুলির মোট বিনিয়োগ পরিমাণ হবে যথাক্রমে প্রাইভেট সেক্টর ক্ষেত্রে প্রায় ৭১ কোটি টাকা এবং জয়েন্ট সেকটর ক্ষেত্রে প্রায় ৮৬ কোটি টাকা।

**Shri Gautam Chakravartty :**

মন্ত্রিমহাশয় 'ক' প্রশ্নের উত্তরে বললেন উৎসাহিত করবার জন্য তিনি এই এই ব্যবস্থা গ্রহণ করেছেন। তাঁর দপ্তরে তিনি যা যা ব্যবস্থা গ্রহণ করেছেন তাতে ১৯৭২ সালে যে অবস্থা ছিল এখন তার থেকে তিনি বেটার দেখতে পাচ্ছেন।

**Shri Tarun Kanti Ghosh :**

নিশ্চয়।

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি---যেখানে শিল্প আছে সেইখানেই শিল্প স্থাপন করা হচ্ছে। যেখানে যেখানে প্রচুর কাঁচামাল পাওয়া যায় সেইসব অঞ্চলে শিল্প স্থাপনের কোন পরিকল্পনা আছে কিনা?

**Shri Tarun Kanti Ghosh :**

আছে।

**Shri Monoranjan Pramanik :**

সে সম্বন্ধে বাস্তবে কি চিন্তা করছেন সে সম্বন্ধে কিছু বলবেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

মাননীয় সদস্য নিশ্চয় জানেন যে শিল্প স্থাপন করতে গেলে অনেকগুলি জিনিস থাকা দরকার। সেইজন্য এই কিছু দিন আগে আমি ইনফ্রা-স্ট্রাকচার ডেভেলপ্‌মেন্ট করপোরেশন বিল পাশ করিয়ে নিয়ে গেছি এবং আপনারা পাশ করে দিয়েছেন। সরকারের ইচ্ছা আছে বলেই তো ঐ ইনফ্রা-স্ট্রাকচার ডেভেলপ্‌মেন্ট করপোরেশনের মারফত শিল্পকে ডেভেলপ এবং শিল্প স্থাপনের ব্যবস্থা করেছি।

**Shri Pankaj Kumar Banerjee :**

শিল্পপতিরা যে সমস্ত প্রোপোজাল দিচ্ছেন তা থেকে কোন্ শিল্প প্রসারের ক্ষেত্রে তাদের বেশী উৎসাহ সরকার অনুভব করছেন, সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

সবরকম শিল্পই আছে। এটা খুব ভালভাবে না দেখে আমার পক্ষে বলা শক্ত আছে, তবে সবরকম শিল্পই আছে এটা মোটামুটিভাবে বলা যায়।

**Shri Pankaj Kumar Banerjee :**

তাদের প্রবণতা কোন শিল্পের দিকে বেশী আছে, যার জন্য তারা সেই দিকেই সম্প্রসারণের কাজে বেশী নজর দিচ্ছেন এবং তারা যে প্রোডাকসান দিতে চেয়েছে সেগুলির প্রোপোজাল কোন একটা বিশেষ সেক্সানের কিছু কিছু কাজ কারবারে লাগে, সেটা হচ্ছে লাকজুরিয়াস গুডস---এটা কি মন্ত্রিমহাশয় বলতে পারেন?

**Shri Tarun Kanti Ghosh :**

এটা আমি না দেখে বলতে পারছি না।

**Shri Mrigendra Mukherjee :**

যে শিল্পগুলি অনুমোদন লাভ করেছে, সেই শিল্পগুলি কবে নাগাদ আনুমানিক উৎপাদন সুরু করবে সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

বর্তমানে বিদ্যুতের যা পরিস্থিতি তাতে করে এর উত্তর দেওয়া আমার পক্ষে খুব শক্ত। তবে এটুকু বলতে পারি ১৯৭৩।৭৪ সালে ১১৮ কোটি টাকা নূতন শিল্পের ক্ষেত্রে যে বিনিয়োগ সুরু হয়েছিল সেটার প্রাথমিক কাজ তারা সুরু করেছে বলে আমি শুনেছি। আর দ্বিতীয় কথা হল কবে নাগাদ উৎপাদন সুরু হবে সেটা আমি বলতে পারব না। তবে বিদ্যুতের এই পরিস্থিতিতে কবে নাগাদ উৎপাদন সুরু করবে সেটা আমি বলতে পারব না।

**Shri Mrigendra Mukherjee :**

যে সমস্ত শিল্প অনুমোদন লাভ করেছে, বিদ্যুতের বর্তমান অবস্থার কথা বিবেচনা করা সত্বেও কি তাদের অনুমোদনগুলি দেওয়া হয়েছে?

**Shri Tarun Kanti Ghosh :**

শিল্পের অনুমতি যদি এখানে না দেওয়া হয় স্বভাবতঃই তারা অন্য স্টেটে চলে যেতে পারে। অতএব শিল্পের অনুমোদন নিশ্চয় দেওয়া দরকার। তবে বিদ্যুৎ যাতে বাড়ে তার জন্য আমরা চেষ্টা করছি।

**Shri Biswanath Chakrabarti :**

শিল্পপতিরা এখানে যে শিল্প স্থাপন করতে চাইছেন তারজন্য তারা ঠিক কি ধরণের উৎসাহ, ইনসেনটিভ, কি ধরণের প্রিভিলেজেস পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে চাইছেন, সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

তারা মোটামুটি যখন প্রোজেক্ট রিপোর্ট তৈরী করেন তখন সেই প্রোজেক্ট রিপোর্টের ব্যাপারে আমরা তাদেরকে খানিকটা সাহায্য করি। তারপরে তারা যেখানে শিল্প করবেন সেখানে ফাস্ট অব অল পাওয়ার চান, সেকেণ্ড হল এ্যাসিওর্ড ওয়াটার সাপ্লাই, তারপরে ডেভেলাপ্ড ল্যাণ্ড, তারপরে কমিউনিকেশন ইত্যাদি চান এবং শিল্প করতে গিয়ে যে সমস্ত লেণ্ডিং ইনষ্টিটিউশন আছে তাদের কাছ থেকে যে টাকা ধার নেবে সেই ব্যাপারে আমরা যাতে তাদের সাহায্য করতে পারি এবং যেখানে শিল্প করবেন তার জন্য যে কাঁচা মালের দরকার সেই ব্যাপারে আমরা কতখানি কি সাহায্য করতে পারি মোটামুটি এই জিনিসগুলি তারা চান।

**Shri Biswanath Chakrabarti :**

আমার প্রশ্নটি ক্যাটিগোরিক্যালি বলা দরকার। ক্যাপিটাল সাপ্লাই-এর দিক থেকে এবং শ্রমিকদের মজুরির দিক থেকে কোন বিশেষ ধরণের উৎসাহ পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে তারা চেয়েছেন কিনা—মন্ত্রিমহাশয় সেটা বলবেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

ক্যাপিটাল সাপ্লাই-এর দিক থেকে বললাম তো যে সমস্ত লেণ্ডিং ইনষ্টিটিউসন্স আছে তাদের কাছ থেকে টাকা যে দাদন চান সেই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার নিশ্চয় সাহায্য করতে পারে এবং তা নাহলে তারা মাদ্রাজ, মহারাষ্ট্রে চলে যেতে পারে, সুতরাং এটা আমাদের দেখা দরকার। আর শ্রমিকদের বেতন সম্বন্ধে শ্রমবিভাগ রয়েছে সেটা তারা দেখবেন, সেটা আমার কাজ নয়।

**Shri Ananta kumar Bharati :**

মন্ত্রিমশাই বললেন শিল্পপতিদের শিল্প প্রসারের জন্য বহুরকম উৎসাহ দেবার ব্যবস্থা

আছে। কিন্তু এমন কোন নজীর পশ্চিমবঙ্গে আছে কিনা যেখানে শিল্পপতিরা নিজেরাই উৎসাহ প্রণোদিত হবে, আগ্রহান্বিত হয়ে শিল্প প্রসারের ব্যবস্থা করেছেন, অথচ তাদের সেখানে উৎসাহ দেওয়া হয় নি?

**Shri Tarun Kanti Ghosh :**

এটা ভেগ প্রশ্ন হয়ে গেল। এগুলি কোথায় হচ্ছে সেটা প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে আমরা কোথায় কি করেছি তার উত্তরে আমি বলেছি এই স্কীমগুলির মারফৎ পশ্চিমবঙ্গে শিল্প প্রসার ঘটানোর ক্ষেত্রে অনেক সুবিধা হবে।

**Shri Ananta kumar Bharati :**

শিল্পপতিরা নিজেরাই আগ্রহশীল হয়ে কোন ব্যবসা প্রসার বা ব্যবসা করবার জন্য চেষ্টা করেছেন, এমন কোন নজীর আছে কিনা, অথচ সেখানে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে তাকে নিরুৎসাহিত করা হয়েছে—এটা কি মন্ত্রিমহাশয়ের জানা আছে?

**Shri Tarun Kanti Ghosh :**

অন্ততঃ পশ্চিমবঙ্গের ব্যাপারে আমার কাছে এই ধরণের কোন কেস নেই। তবে আমি আপনাদের কাছে এটুকু বলতে পারি নিরুৎসাহিত করা অন্যায় নয়—এমন কোন শিল্পে যদি নিয়োগ করতে চান, যে শিল্পে কাঁচা মালের অভাব আছে, এখন সেই শিল্পে যদি নিয়োগ করেন তাহলে তার রিটার্ণ পাবেন না এবং কিছুদিন পরেই সেই শিল্প রুগ্ন হয়ে যাবে। এইরকম শিল্প যদি নিয়ে আসেন তাহলে আমরা নিশ্চয় আপত্তি করবো। তার জন্য আমরা ফিজিবিলিটি রিপোর্টের অপেক্ষায় আছি। যদি আমরা দেখি ঐ শিল্পে ভায়াবিলিটি আছে তাহলে আমরা সেটা টেকওভার করবো।

[1-50—2-00 p.m.]

**Shri Ananta kumar Bharati :**

মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, পশ্চিমবঙ্গে কোন ধরনের শিল্পের প্রোপোজাল এলে পশ্চিমবঙ্গ মন্ত্রিসভার পক্ষে তাকে বেশী উৎসাহিত করা সম্ভব?

**Shri Tarun Kanti Ghosh :**

সব রকমের শিল্প। সেটা ফিজিবিলিটি স্টাডির উপর নির্ভর করছে। এত রকমের শিল্প আছে যে এখানে বলা সম্ভব নয় যে এই কয়েকটা শিল্প সম্ভব।

**Shri Ananta kumar Bharati :**

বহু রকমের শিল্পের মধ্যে কোন শিল্পটাকে আপনারা বেশী প্রেফারেন্স দেবেন বা উৎসাহিত করবেন এটাই আমার জিজ্ঞাস্য।

**Shri Tarun Kanti Ghosh :**

আমরা সবচেয়ে বেশী প্রেফারেন্স দিই লেবার ইনটেনসিভ শিল্পে।

**Shri Pankaj Kumar Banerjee :**

আমরা পত্রিকায় দেখেছিলাম যে, নেতাজী সুভাষচন্দ্র বসুর ভ্রাতুষ্পুত্র পশ্চিমবঙ্গে একটা সিনথেটিক জুটের ব্যাগের কারখানা করবার অনুমতি চেয়েছিলেন এবং তিনি বলেছিলেন এতে প্রায় ৩/৩॥ হাজার লোকের কর্মসংস্থান হবে যদি পশ্চিমবঙ্গ সরকার সাহায্য করেন। মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এ ব্যাপারে শিল্পদপ্তর তাঁকে সাহায্য করেছেন কিনা বা তা করার কথা বিবেচনা করছেন কিনা?

**Shri Tarun Kanti Ghosh :**

মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, তিনি যে খবরটি জেনেছেন সেটা সঠিক খবর নয়, সেখানে ৩/৩।। হাজার লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হবে না, একশোরও কম লোকের চাকরির কথা তিনি বলেছিলেন। তিনি যখন আমার সঙ্গে দেখা করেছিলেন আমি বলেছিলাম এই শিল্পের জন্য যা দিতে হবে তার রিটার্ন ভেরি স্মল। তা সত্বেও যদি করতে চান করতে দেব। আর নিয়োগের ব্যাপারে মাননীয় সদস্য যদি ডাইরেক্টলি প্রশ্ন করেন তাহলে আমি সবটা জানাতে পারবো। তবে আমার যতদূর স্মরণ আছে তাতে বলতে পারি, একশোর কম লোকের এমপ্লয়মেন্ট হবার কথা।

**Shri Pankaj Kumar Banerjee :**

আমার প্রশ্ন, প্রোপোজাল এরকম দেওয়া হয়েছিল কিনা এবং আপনাদের কাছে হেল্প সিক করা হয়েছিল কিনা?

**Shri Tarun Kanti Ghosh :**

আমাদের কাছে আপাততঃ এরকম কিছু নেই। হেল্পের কোন প্রশ্নই নেই। শিল্প কেউ যদি করতে চান আমাদের কাছে লাইসেন্স চাইলে আমরা দিয়ে দিই, আমাদের যেগুলি আছে চাইলে দিই, আমরা বাধা দিচ্ছি না, তিনি যদি 'র' মেটিরিয়াল যোগাড় করতে পারেন নিশ্চয় করবেন।

**Shri Mrigendra Mukherjee :**

যেসব নতুন নতুন শিল্প অনুমোদন লাভ করেছে মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, তার মধ্যে এই রাজ্যের অধিবাসী কি রকম হারে আছেন?

**Shri Tarun Kanti Ghosh :**

শিল্পপতিদের কথা যদি বলেন তাহলে বলি, আমাদের পশ্চিমবঙ্গে বাঙ্গালী যাদের বলা হয় তাদের সংখ্যা নিশ্চয় কম।

**Shri Mrigendra Mukherjee :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, শিল্পগুলি চালু হলে এমপ্লয়মেন্ট কত হবে তার কোন হিসাব আপনার দপ্তর রাখেন কিনা?

**Shri Tarun Kanti Ghosh :**

স হিসাব অবশ্য আমার দপ্তর রাখেন না, শ্রম দপ্তর রাখেন। তবে এটা বলতে পারি আমার দপ্তরে একটা সেল করেছিলাম এই এমপ্লয়মেন্টের ব্যাপার নিয়ে। আমরা সর্বদা এটা বলবার চেষ্টা করি যে, যারা পশ্চিমবঙ্গে বসবাস করছে সন্স অব দি সয়েল—সে তিনি বাঙ্গালীই হোন আর বিহারীই হোন, পশ্চিমবঙ্গে যারা বসবাস করছেন তাদের নিয়োগের জন্য আমরা জোর দিয়ে থাকি।

**Shri Gautam Chakravartty :**

মহারাষ্ট্রে স্কিম বলে একটা সেট-আপ আছে। মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এরকম একটা সেট-আপ পশ্চিমবঙ্গে করার কথা চিন্তা করছেন কি?

**Shri Tarun Kanti Ghosh :**

মহারাষ্ট্রে যেটা আছে তারই প্যারালাল হচ্ছে ওয়েস্ট বেঙ্গল ইণ্ডাস্ট্রিয়াল ডেভালপ্‌মেন্ট কর্পোরেশন। ডিফারেন্স হচ্ছে এই, মহারাষ্ট্রে স্কিম ১০ বছর আগে থেকে কাজ সুরু

করেছে আর আমাদের এখানে মাত্র ৫ বছর সুরু হয়েছে। সেখানে বহুদিন ধরে একটা শান্তি-শৃঙ্খলার পরিবেশের জন্য এবং সেই পরিবেশের মধ্যে কাজ করার জন্য তারা অনেকটা এগিয়ে গিয়েছে। আপনারা জানেন, ১৯৬৭ সালের পর পশ্চিমবঙ্গে কি অবস্থা হয়েছিল। কাজেই তার প্যারালাল করার জন্য আমরা ওয়েস্টবেঙ্গল ইণ্ডাস্ট্রিয়াল ডেভালপ্‌মেন্ট কর্পোরেশনকে এখন ঢেলে সাজাবার চেষ্টা করছি।

**Shri Harasankar Bhattacharyya :**

মনোপলি প্রাকটিসেস রিপ্রেজেন্টেটিভ এ্যাক্টের যে সব বিগ মনোপলি হাউসের লোকজন আছে আমাদের পশ্চিমবঙ্গে তারা আপনার কাছে এই স্পেশাল সুবিধাগুলি পাবার জন্য দরখাস্ত করেছে কি? যদি করে থাকে তাহলে লোন ইত্যাদি প্রশ্নের দিক দিয়ে স্বনামে বা বেনামে আপনার কাছে এসব সুযোগ সুবিধা পাবার জন্য আবেদন করেছে কি?

**Shri Tarun Kanti Ghosh :**

স্বনামে করলে বলতে পারবো, বেনামে করলে বলতে পারবো না। এ ক্ষেত্রে বলি, গভর্নমেন্ট অব ইণ্ডিয়ার একটা ইণ্ডাস্ট্রিয়াল পলিসি আছে, সেই ইণ্ডাস্ট্রিয়াল পলিসিতে তাদের বেলায় বলছে দেয়ার আর নাইনটিন ইণ্ডাস্ট্রিজ যেটা মনোপলি হাউস বা লার্জ হাউস তারা করতে পারে। এর বাইরে যদি আমার কাছে নিয়ে আসে তাহলে সরাসরি রিজেকটেড হয়ে যায়।

**Establishment of Industries on the Vacant Land of Refugee, Relief and Rehabilitation Department at Jhargram**

*245. (Admitted question No. *1015.) **Shri Birendra Bijoy Malladeb** : Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state —

(a) whether the Government is aware of the fact that about four hundred acres of land under Refugee Relief and Rehabilitation Department near Jhargram town are lying vacant ; and

(b) if so, what actions, if any, have been taken by the Commerce and Industries Department for the establishment and development of Industries in the area ?

**Shri Tarun Kanti Ghosh** : (a) About 300 acres of land under Refugee, Relief and Rehabilitation Department near Jhargram town are lying vacant.

(b) The West Bengal Industrial Infra-structure Development Corporation are being asked to explore the possibility of the Development of Infra-structure facilities to attract new entrepreneurs to set up industries in this area.

**Shri Birendra Bijoy Malladeb :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে কতদিনের মধ্যে এই ইনভেস্টিগেশানের কাজ শেষ হবে?

**Shri Tarun Kanti Ghosh :**

ইনভেস্টিগেশান বলিনি। আমি বলেছি ইণ্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভলপ্‌মেন্ট কর্পোরেশনকে আমরা জানাই ঝাড়গ্রামে প্রায় ৩০০ একরের মত জমি পাওয়া যাচ্ছে। এই জমি ডেভলপ হওয়া দরকার, পাওয়ারের ব্যাপারে আছে, এই সমস্ত জিনিষ আছে, তাদের বলেছি গ্রোথ সেন্টারের ব্যাপারে ঝাড়গ্রামে করা যায় কিনা সেটা জানার পরে তখন আমি বলতে পারবে এটা কতদিন লাগবে বা কষ্ট কি হবে।

## বালুরঘাট কলেক্টরেট হইতে কর্মচারী বদলী

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯২)। **শ্রীশীশ মহম্মদ** ঃ ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালে পশ্চিম দিনাজপুর জেলায় বালুরঘাট কালেকটরেটের অফিস হইতে কতজন সরকারী কর্মচারীকে রায়গঞ্জে বদলী করা হইয়াছিল;

(খ) ঐ বদলী কিসের ভিত্তিতে করা হইয়াছিল;

(গ) ইহা কি সত্য যে, ১৯৭৪ সালের ফেব্রুয়ারি মাসে উপরিউক্ত কর্মচারীদের মধ্যে কয়েকজনকে পুনরায় বালুরঘাটে বদলী করা হইয়াছে;

(ঘ) সত্য হইলে—

(১) কতজন ও কাহাকে কাহাকে বদলী করা হইয়াছে,

(২) এইরূপ বদলীর কারণ কি, এবং

(৩) তন্মধ্যে কতজন ও কে কে এ পর্যন্ত বালুরঘাটে যোগদান করিয়াছেন?

**Shri Gurupada Khan :**

(ক) একজন।

(খ) প্রশাসনিক স্বার্থে বদলী করা হইয়াছিল।

(গ) ১৯৭৪ সালে ফ্রেব্রুয়ারী মাসে উপরিউক্ত কর্মচারীকে পুনরায় বালুরঘাটে বদলীর আদেশ দেওয়া হইয়াছিল, কিন্তু পরে ঐ আদেশ বাতিল করা হয়। তিনি এখন রায়গঞ্জে আছেন।

(ঘ)

(১) প্রশ্ন উঠে না।

(২) প্রশ্ন উঠে না।

(৩) প্রশ্ন উঠে না।

**Shri Shish Mohammad :**

মাননীয় মন্ত্রিমহাশয়, কি জানাবেন, ঐ যে তারিখে বদলী করা হল, তারপর বদলী ক্যান্সেল করা হল। এটা কোন্ কোন্ তারিখে ঘটেছিল?

**Shri Gurupada Khan :**

তারিখগুলি ঠিক আমার কাছে নেই। তবে পরে যদি জানতে চান নিশ্চয়ই জানিয়ে দিতে পারবো।

**Shri Shish Mohammad :**

তারিখগুলি যদি না থাকে তাহলে আমি সাপ্লিমেন্টারী করবো কি করে?

**Shri Gurupada Khan :**

তারিখের জন্য আপনি প্রশ্ন চান নি।

**Shri Shish Mohammad :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে এদের বদলীর নির্দেশ দিলেন এবং দেবার পরে আবার বাতিল করে দিলেন। এমন কি কাজ করেছিলেন যে বদলীর আদেশ দেবার পরে আবার বদলীর আদেশ ক্যান্সেল করলেন?

**Shri Gurupada Khan :**

মাননীয় সদস্য যদি দেখেন তিনি প্রশ্নোত্তরে পাবেন। ১৯৭২ সালে এই বদলী হয়েছিল। তারপর ১৯৭৪ সালে উক্ত কর্মচারীকে বালুরঘাটে বদলীর আদেশ দেওয়া হয়েছিল। কাজে তার পরের পর হয়েছে। আর 'খ' প্রশ্নের উত্তর হচ্ছে প্রশাসনিক স্বার্থে এই বদলী হয়েছিল।

**Shri Shish Mohammad :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে কর্মচারীকে বদলী করা হয়েছিল সঙ্গে সঙ্গে বাতিল করা হয়েছিল। বালুরঘাট মেডিকেল অফিসার সার্টিফিকেট দিয়েছিল যে তার চিকিৎসার জন্য। বালুরঘাট থাকা দরকার এবং সেদিক বিবেচনা করে কি তাকে ট্রান্সফার করা হয়েছিল?

**Shri Gurupada Khan :**

আপনার প্রশ্নটা ঠিক হয়নি। প্রশাসনিক স্বার্থে বদলী করা হয়েছিল অন্য কোন কারণে নয়।

### কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই করপোরেশনের বিদ্যুৎ সরবরাহর ক্ষমতা

*২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯১।) **শ্রীকুমারদীপ্তি সেনগুপ্ত** : বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বৃহত্তর কলিকাতার জনসাধারণ ও কলকারখানার প্রয়োজনে দৈনিক এবং মাসিক গড়ে কি পরিমাণ বিদ্যুৎশক্তির প্রয়োজন;

(খ) কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানির দৈনিক এবং মাসিক গড়ে কি পরিমাণ বিদ্যুৎ শক্তি সরবরাহ করার ক্ষমতা আছে; এবং

(গ) কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানিকে সরকার কোন বিদ্যুৎ সরবরাহ করেন কি না?

[2-00—2-10 p.m.]

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

(ক) পশ্চিমবঙ্গে মূল সমস্যা পাওয়ার সর্টেজ। সান্ধ্যকালীন সর্বাধিক চাহিদার সময় কলিকাতা এবং বৃহত্তর কলিকাতায় মোট ৫৮০ মেগাওয়াট (আনরেষ্ট্রিকটেড) বিদ্যুতের প্রয়োজন। ইউনিটের হিসাবে দৈনিক গড়ে ১০৮ লক্ষ এবং মাসে গড়ে ২৭৫০ লক্ষ বিদ্যুৎ শক্তির প্রয়োজন হয়।

(খ) বিদ্যুৎ কেন্দ্রগুলির নিজস্ব চাহিদা বাবদ কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানীর বর্তমান উৎপাদন ক্ষমতা ২৩০ মেগাওয়াট। ইউনিটের হিসাবে বর্তমানে উক্ত কোম্পানী দৈনিক ৪৬ লক্ষ এবং মাসে ১২৫ লক্ষ ইউনিট বিদ্যুৎ শক্তি উৎপাদন করে।

(গ) রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং দামোদর ভ্যালি কর্পোরেশন এই দুইটি সরকারী সংস্থা কলিকাতা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানীকে বিদ্যুৎ সরবরাহ করিয়া থাকে।

বিদ্যুতের কেন্দ্রগুলির নিজস্ব চাহিদা বাদে কলকাতা ইলেক্‌ট্রিক সাপ্লাই কোম্পানীর বর্ত্তমানে উৎপাদন ক্ষমতা ২৩০ মেগাওয়াট। রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং দামোদর ভ্যালি কর্পোরেশন এই দুটো সরকারী সংস্থা ক্যালকাটা ইলেক্‌ট্রিক সাপ্লাই কোম্পানীকে বিদ্যুৎ সরবরাহ করে থাকে। স্যার, কলকাতা সিস্‌টেমকে ব্যানডেলের দেওয়ার কথা ৪০ মেগাওয়াট কিন্তু ব্যান্ডেলে স্ট্রাইকের ফলে যে সমস্ত রিপেয়ার হবার দরকার, সেই সমস্ত রিপেয়ার করা সময়মত যাচ্ছে না বলে অনেক পাওয়ার কমে আসছে। সাওতালডিতে পাওয়ার জেনারেশন হয়েছে কিন্তু কোন কোন জায়গায় ট্রান্সমিশন লাইন ডিফেক্ট ডেভলপ করার ফলে সেই পাওয়ার কলকাতায় আমরা আনতে পারছি না। যদিও আমরা ডি, ভি, সি'র মাধ্যমে কিছু পাওয়ার এনেছি, সব পাওয়ার আমরা আনতে পারছি না। আমরা যোগ বিয়োগ করে দেখেছি আমাদের কাছে যে পাওয়ার এজেন্সি আছে, সব পাওয়ার এজেন্সি যদি তাদের কমিটমেন্ট ঠিকভাবে রাখে ইনক্লুডিং ডি,পি,এল, ব্যান্ডেল, সাওতালডি, এই সমস্ত নিয়ে ৪৮০-৫০০ মেগাওয়াট হয়। সেই জন্য আমরা আবার রেশনিং করার জন্য চিন্তা করছি। আমাদের সামনে বর্ত্তমানে দুটো প্রবলেম। একটা হচ্ছে শর্টেজ এবং আর একটা হচ্ছে ইর‍্যাটিক পাওয়ার সাপ্লাই। এই দুটোই আমরা বন্ধ করার জন্য চেষ্টা করছি আমরা শীঘ্রই একটা ফর্মুলা রেশনিং আনার জন্য চেষ্টা করছি যার দ্বারা বর্ত্তমানে যে এ্যাভেলবল পাওয়ার, সেই পাওয়ার এ্যাভেলেবল পাওয়াররের পজিশন কি করে বাড়ানো যায়, ইনডাস্ট্রিগুলোকে কি করে ডিষ্ট্রিবিউট করা যায় তার চেষ্টা করছি।

**Shri Mrigendra Mukherjee :**

মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ক্যালকাটা ইলেক্‌ট্রিক কোম্পানী তিন বছর আগে লনডন থেকে গ্যাস টার্বাইন মেশিন আনার কোন প্রস্তাব করেছিলেন কি?

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

গ্যাস টার্বাইন আনার একটা প্রস্তাব ছিল, কিন্তু সেন্ট্রাল গভর্ণমেন্ট এটাকে টার্ন ডাউন করে দিয়েছে।

s turbine is not popular now-a-days.

**Shri Mrigendra Mukherjee :**

যে গ্যাস টার্বাইন তারা আনতে চেয়েছিলেন এবং পশ্চিমবঙ্গ সরকারের কাছে তাদের যে প্রস্তাব ছিল সেই প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল কি যে তারা গ্যারেন্টার হিসাবে এই গ্যাস টারবাইনটা আনিয়ে দেবেন?

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury :**

আমরা সেই প্রস্তাব পাঠিয়েছিলাম কিন্তু এটা ঠিক পপুলার নয়, সেইজন্য সেন্ট্রাল গভর্ণমেন্ট এটা রিজেক্‌ট করে দিয়েছিলেন। তার বদলে প্রস্তাব দিয়েছিলেন আমরা কত তাড়াতাড়ি পাওয়ার প্ল্যান্ট বসাতে পারি এবং এই পাওয়ার প্ল্যান্ট বসাতে পারি এবং এর জন্য যে টাকা লাগবে, যে ইমপোর্ট লাইসেন্স লাগবে তারা দেবেন। আমরা চেষ্টা করছি, আমরা এমন কোন কনস্যুলেট নেই যে আমরা যাইনি, তারা বলেছে যে তিন বছরের আগে কোন রকম পাওয়ার প্ল্যান্ট হওয়া সম্ভব নয়।

## STARRED QUESTIONS
### (to which oral answers were laid on the table)

### দশঘরা পেপার মিলের সম্প্রসারণ

*২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৩।) **শ্রীবলাইলাল শেঠ** ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার দশঘরা পেপার মিলের সম্প্রসারণের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি;

(খ) (১) থাকিলে কবে নাগাত উহা কার্যকরী হইবে; এবং (২) কতগুলি বেকার যুবকের কর্মসংস্থান তথায় হইবে;

(গ) উক্ত মিলে বৎসরে কত পরিমাণ কাগজ উৎপন্ন হয়; এবং

(ঘ) উক্ত মিলে উৎপাদিত কাগজ বিক্রয়ের কোন ব্যবস্থা আছে কি?

**শিল্পবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দশঘরা হস্তনিমিত কাগজ কেন্দ্রটি পশ্চিমবঙ্গ খাদি ও গ্রামীণ শিল্প পর্ষৎ কর্তৃক পরিচালিত। উক্ত কেন্দ্রটির সম্প্রসারণের কোনো পরিকল্প বর্তমান সরকারের বিবেচনাধীন নাই।

(খ) (১) প্রশ্ন উঠে না।
(২) প্রশ্ন উঠে না।

(গ) দশ মেট্রিক টন কাগজ বৎসরে উৎপন্ন হয়। উহার আনুমানিক মূল্য এক লক্ষ টাকা।

(ঘ) হ্যাঁ, আছে। উক্ত মিলে সরাসরি নগদ মূল্যে কাগজ বিক্রয়ের ব্যবস্থা আছে। ইহা ছাড়া পর্যদের বিপনন সংস্থাগুলির মাধ্যমে বিক্রয়ের ব্যবস্থা আছে।

### বিদ্যুতের অভাবে বিপন্ন জনজীবন

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৪।) **শ্রীমহঃ দেদার বক্স** ঃ বিদ্যুৎ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্তমানে বিদ্যুতের অভাবে জনজীবন বিপন্নপ্রায় এবং কল-কারখানায় হাজার হাজার শ্রমিক বেকার হয়ে পড়েছেন; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**বিদ্যুৎবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ—

(ক) হ্যাঁ, তবে হাজার হাজার শ্রমিকের বেকার হ'য়ে পড়া সম্পর্কে কোন তথ্য জানা নেই।

(খ) ১৯৭২ সালে ডিসেম্বরের শেষ নাগাদ কলিকাতা এবং পশ্চিমবঙ্গ রাজ্য বিদু পর্ষদের দক্ষিণবঙ্গ অঞ্চলে বিদ্যুতের ব্যবহার নিয়ন্ত্রণ করিয়া West Bengal Sta Electricity (maintenance of Supply order), ১৯৭২ জারি করা হইয়াছে। তা ছাড়া বিভিন্ন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের কাজের উন্নতি সাধন এবং নূতন বিদ্যু উৎপাদন কেন্দ্র স্থাপনের কাজ হাতে লওয়া হইয়াছে।

### Hot Springs

*251. (Admitted question No. *40.) **Shri Md. Safiullah** : Will the Minister-in charge of the Home (Tourism) Department be pleased to state—

(a) the percentage of radon gas in different hot springs at Bakreswar, Birbhum

(b) the action taken by the Government for proper maintenance of the h springs and the Paphara Ganga a bigger tank at Bakreswar ; and

(c) the proposal of the Government, if any, for the development of the h springs and their surroundings ?

**Minister-in-charge of Home (Tourism) Department** :

(a) Radon Content as measured by Prof. D. Chatterjee and Prof. S. D. Chatterj of Jadavpur University is as follows :

| No. | Name of the thermal Spring | Radon Content in m. M.C per litre. |
|---|---|---|
| 1. | Agni Kunda | 7.3 |
| 2. | Brahma Kunda | 2.4 |
| 3. | Bhairab Kunda | 10.2 |
| 4. | Kshar Kunda | 5.78 |
| 5. | Suryya Kunda | 2.8 |
| 6. | Jibatsa Kunda | negligible |
| 7. | Saubhagya Kunda | 1.3 |
| 8. | Svetganga Kunda | negligible. |

(b) The springs are natural and their maintenance in the general sense not necessary. Barrier walls and concrete embankments have be constructed around Paphara Ganga.

(c) Certain development works have already been executed. There is no a proposal for construction of a Tourist Lodge at Bakreswar. Th work will be taken up shortly.

### দুর্গাপুর-ত্রিবেণী জলপথ

*২৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৯২।) **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়** ঃ সেচ ও জনপথ বিভাগে মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) (১) দুর্গাপুর থেকে ত্রিবেণী পর্যন্ত যে ৮৫ মাইল লম্বা জলপথ আছে, তার মাধ্যে বর্তমান জ্বালানী সঙ্কটে দুর্গাপুর থেকে কলকাতা পর্যন্ত কয়লা ও অন্যান্য দ্রব্যা বহন করে আনার, এবং

(২) ডি ভি সি-র নিয়ন্ত্রণ থেকে এই দীর্ঘ খাল রাজ্য সরকারের নিজের অধী আনার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে কবে নাগাত উক্ত পরিকল্পনা কার্যকরী হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী**

(ক) এই ধরনের একটি পরিকল্পনা রাজ্য পরিকল্পনা পর্ষৎ বিবেচনা করিতেছেন।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

**Loss of production due to recent strikes in Jute Mills**

***253.** (Admitted question No. *551) **Shri Rajani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the State Government has estimated the loss of production due to the recent strikes in Jute Mills ; and

(b)—if so—

(i) the extent of loss in such production ; and

(ii) the action taken by the Government to compensate the loss ?

**Minister-in-charge of the Commerce and Industries Department** :

(a) and (b) (i)

The State Government has been trying to make an actual assessment of the loss of production due to recent strikes in Jute Mills. But the current figure is not yet available.

(ii) Does not arise.

**বাঁকুড়া জেলায় স্পিনিং মিল স্থাপন**

*২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৯।) **শ্রীকাশীনাথ মিশ্র** ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলায় একটি স্পিনিং মিল স্থাপন করার প্রস্তাব গ্রহণ করা হইয়াছিল;

(খ) সত্য হইলে—

(১) কোন্ সময় উক্ত প্রস্তাব গ্রহণ করা হইয়াছিল,

(২) উক্ত স্পিনিং মিলটির কাজ এখনও শুরু না হইবার কারণ কি,

(৩) উক্ত পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে, এবং

(৪) কবে নাগাত উহা কার্যকরী করা হইবে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী** ঃ

(ক) বাঁকুড়া জেলায় স্পিনিং মিল স্থাপনের কোন প্রস্তাব কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগে গ্রহণ করা হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**জমির রিটার্ন দাখিল না করার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ**

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬১।) শ্রীনিতাইপদ সরকার: ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে ভূমি সংস্কার আইনের নূতন বিধি অনুযায়ী এখনও বহু জোতদার তাঁহাদের জমির রিটার্ন দাখিল করেন নাই; এবং

(খ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রী:**

(ক) অনেক জোতদার রিটার্ণ দাখিল করেন নাই বলিয়া সন্দেহ করা হইতেছে।

(খ) প্রাথমিক তদন্ত ও সেটেলমেন্ট রেকর্ডের ভিত্তিতে যাহাদের উর্দ্ধসীমার অতিরিক্ত জমি আছে বলিয়া প্রতীয়মান হইতেছে তাহাদের বিরুদ্ধে Sou motu Proceedings রুজু করা হইতেছে।

গ্যাসের অভাবে বিপন্ন জনজীবন

*২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২০।) শ্রীমহঃ দেদার বক্স: সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সরকার কি অবগত আছেন যে বর্তমানে গ্যাসের অভাবে জনজীবন বিপন্নপ্রায় এবং কল-কারখানায় হাজার হাজার শ্রমিক বেকার হইয়া পড়িতেছেন; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**সরকারী সংস্থা বিভাগের মন্ত্রী:**

(ক) বিগত কয়েক মাস যাবৎ অনিয়মিত গ্যাস সরবরাহ ও তাহার ফলে জনগণের কষ্টের কথা সরকার অবহিত আছেন।

(খ) (১) গ্যাস উৎপাদনের স্বল্পতা এবং অনিয়মিত গ্যাস সরবরাহের কারণ সম্পর্কে অনুসন্ধান করা হইয়াছে।

(২) কেন্দ্রীয় সরকারের খনিজ ও ইস্পাত মন্ত্রণালয়, কোল কণ্ট্রোলার, বি, সি, সি, এল এবং সি, এম, এ,-কে প্রয়োজনানুযায়ী পরিমাণে এবং উপযুক্ত মানের কোকিং কয়লা এবং ওয়াসেবল্ কয়লা সরবরাহের জন্য এ সরকারের তরফ হইতে অনুরোধ করা হইয়াছে।

(৩) কয়লা সরাবরাহের জন্য উপযুক্ত সংখ্যক ওয়াগন দেওয়ার জন্য রেলওয়ে কর্তৃপক্ষকে অনুরোধ জানান হইয়াছে।

(৪) কিছু কিছু পরিমাণ গ্যাস উৎপাদনের জন্য প্রয়োজনীয় কয়লা সড়ক পরিবহন মারফৎ আনা হইয়াছে।

(৫) গ্যাস উৎপাদন বৃদ্ধি এবং সরবরাহের উন্নতির জন্য প্ল্যান্ট পর্য্যায়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিতে নির্দেশ দেওয়া হইয়াছে। প্ল্যান্ট কর্তৃপক্ষ উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করিয়াছেন এবং করিতেছেন। ১২।১।৭৪ তারিখের অগ্নিকাণ্ডে ক্ষতিগ্রস্ত যন্ত্রপাতির মেরামত করা হইতেছে। প্রডিউসার গ্যাস প্ল্যান্টটি চালু করিবার জন্য ব্যবস্থা নেওয়া হইতেছে।

### নিম্ন দামোদর পরিকল্পনায় মুন্ডেশ্বরীর উভয় প্রান্তে বাঁধ নির্মাণ

*২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৭।) শ্রীগনেশ হাটুই ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) হুগলী জেলায় নিম্ন দামোদর পরিকল্পনায় মুন্ডেশ্বরীর উভয় প্রান্তে যে বাঁধ দেওয়ার পরিকল্পনা ছিল তাহা এখনও কার্যকরী না হওয়ার কারণ কি;

(খ) এই পরিকল্পনার অন্তর্ভুক্ত ডাকাতিয়া ডাইভারসান্ চ্যানেল হুগলী ও হাওড়া জেলার যে সমস্ত জমির উপর দিয়া খনন করার পরিকল্পনা ছিল তাহার কাজ শুরু না হওয়ার কারণ কি; এবং

(গ) (ক) ও (খ) -এ উল্লেখিত পরিকল্পনার কাজ কবে নাগাত শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রি**

(ক) মুণ্ডেশ্বরী নদীর উভয় পার্শ্বে বাঁধ-নির্মাণ প্রস্তাব নিম্ন-দামোদর উন্নয়ন প্রকল্পের দ্বিতীয় পর্য্যায়ের অন্তর্ভুক্ত। গত বর্ষের কাজের মরশুমে বাধ নির্মাণের টেণ্ডার গ্রহণ করা হয় এবং কাজ শুরু করার চেষ্টা করা হয়। কিন্তু স্থানীয় জনসাধারণের প্রতিরোধের জন্য কাজ আরম্ভ করা সম্ভব হয় নাই; এবং ঐ একই কারণে বর্তমান বৎসরেও কাজের মরশুমে বাঁধ নির্মাণের কাজ আরম্ভ করা সম্ভব হয় নাই।

(খ) হুগলী ও হাওড়া জেলার মধ্য দিয়া ডাকাতিয়া ডাইভারসান্ চ্যানেল খননের প্রস্তাব নিম্ন-দামোদর উন্নয়ন প্রকল্পের প্রথম পর্যায়ের অন্তর্ভুক্ত। উক্ত ডাইভারসান্ চ্যানেল খনন করার কাজ গত দুই বৎসরের কাজের মরশুমে গ্রহণ করা হইয়াছিল এবং কিছু অংশ ইতিপূর্বেই খনন করা হইয়াছে। কিন্তু এই কাজের জন্য প্রয়োজনীয় জমি দখলের প্রস্তাবের উপর ইন্‌জাংশন্ (Injunction) জারী হওয়ার ফলে এবং স্থানীয় জনসাধারণের আপত্তির জন্য খনন কাজটি চালাইয়া লইয়া যাওয়া সম্ভব হয় নাই।

(গ) জনসাধারণের বাধা দূরীভূত হলেই এবং ইন্‌জাংশন্ অপসারিত হলেই উক্ত কাজ দুইটি আরম্ভ করা সম্ভব হইবে।

### প্লাস্টিক শিল্প

*২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৯।) শ্রীবিশ্বনাথ চক্রবর্তী ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিমবাংলায় বর্তমানে প্লাস্টিক শিল্পে কয়টি ছোট কারখানা উৎপাদনরত আছে

(খ) একশত কর্মচারীর বেশী কাজ করেন এমন কারখানার সংখ্যা কত;

(গ) ছোট কারখানাগুলি কিভাবে কাদের কাছ থেকে কাঁচামাল সংগ্রহ করে; এবং

(ঘ) কাঁচামাল সরবরাহের ব্যাপারে নিয়ন্ত্রণ ব্যবস্থার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**ীর ও ক্ষুদ্রায়তন শিল্পবিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবাংলায় ৩১-৩-৭৩ তারিখ পর্যন্ত কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প অধিকারের সহিত নিবন্ধীভুক্ত ক্ষুদ্র প্লাস্টিক শিল্পসংস্থার সংখ্যা ৯৩৫।

(খ) দুইটি।

(গ) স্বদেশে উৎপাদিত কাঁচামালের ক্ষেত্রে কারখানাগুলি খোলাবাজার হইতে বা সরাসরি উৎপাদকের নিকট হইতে কাঁচামাল সংগ্রহ করেন। আমদানীকৃত কাঁচামাল হইলে তাহাদের কতকগুলি লাইসেন্সিং কর্তৃপক্ষের রিলিজ অর্ডার সাপেক্ষে স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমে সংগ্রহ করিতে হয় এবং কিছু লাইসেন্সিং কর্তৃপক্ষের নিকট হইতে আমদানী লাইসেন্স সংগ্রহপূর্বক সরাসরি আমদানী করিতে হয়।

(ঘ) প্লাস্টিক শিল্পে কাঁচামাল সরবরাহের সমস্যা একটি সর্বভারতীয় সমস্যা এবং এই কাঁচামাল কয়েকটি বড় শিল্পসংস্থা উৎপাদন করে। ভারত সরকারের দ্বারা সর্বভারতীয় ভিত্তিতেই ইহার কোন নিয়ন্ত্রণ সম্ভব। এই বিষয়ে সত্বর প্রয়োজনীয় নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণ করিবার জন্য ভারত সরকারকে বিশেষভাবে অনুরোধ করা হইয়াছে।

### ডি পি এল-এর থার্মাল প্ল্যান্ট হইতে বিদ্যুৎ উৎপাদন

*২৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৪।) ডাঃ রমেন্দ্রনাথ দত্ত ঃ সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের এপ্রিল মাসে ডি পি এল-এর থার্মাল প্ল্যান্ট-এ দৈনিক গড়ে কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন করা হইত এবং কয়টি ইউনিট চালু ছিল; এবং

(খ) বর্তমানে দৈনিক গড়ে কত এম ডবলিউ বিদ্যুৎ উৎপন্ন করা হয় এবং কয়টি ইউনিট চালু আছে?

**কারী সংস্থাবিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৭২ সালের এপ্রিল মাসে দুর্গাপুর প্রজেক্টস্ লিমিটেড পাওয়ার প্ল্যান্টে গড়ে দৈনিক ১৩৫·৪ মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হইত। উক্ত সময়ে অর্থাৎ ১৯৭২ সালের এপ্রিল মাসে দুর্গাপুর প্রজেক্টস লিমিটেড পাওয়ার প্ল্যান্টে ৪টি ইউনিট চালু ছিল, তন্মধ্যে ইউনিট নম্বর ৪, ৬ই এপ্রিল রাত্রি হইতে ২২শে এপ্রিল রাত্রি পর্যন্ত বন্ধ ছিল।

র্তমানে দুর্গাপুর প্রজেক্টস লিমিটেড পাওয়ার প্ল্যান্টে গড়ে দৈনিক ১২০-১৩০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হইতেছে এবং ২টি ইউনিট চালু আছে।

### সাঁওতালডিহি থেকে বিদ্যুৎ সরবরাহ

***২৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২১।) **শ্রীসুকুমার বন্দোপাধ্যায়ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাঁওতালডিহিতে বর্তমানে বিদ্যুৎ উৎপাদন হচ্ছে কিনা;

(খ) উৎপাদন হলে প্রতিদিন গড়ে কি পরিমাণ বিদ্যুৎ উৎপন্ন হচ্ছে;

(গ) উক্ত বিদ্যুৎ কোথায় কোথায় ও কি পরিমাণে সরবরাহ করা হচ্ছে; এবং

(ঘ) উক্ত সংস্থা থেকে কলকাতায় কবে নাগাত বিদ্যুৎ সরবরাহ করা হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, হচ্ছে।

(খ) গড়ে পঞ্চাশ মেগাওয়াট।

(গ) বিদ্যুৎ পর্ষদের পুরুলিয়া ও দুর্গাপুর সাবস্টেশনের মাধ্যমে পুরুলিয়ায় ১৫ মেগাওয়াট, বীরভূমে ৫ মেগাওয়াট ও মুর্শিদাবাদ জেলায় ১০ মেগাওয়াট বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে।

(ঘ) জানুয়ারী মাসের শেষ সপ্তাহ থেকে। ডি.ভি.সি এবং ডি.পি.এল-এর উৎপাদন ক্ষমতা হ্রাস পাওয়ার ফলে কলকাতায় সরবরাহ হ্রাস পায় এবং ঐ ঘাটতি কিছুটা মেটাবার জন্যে সাঁওতালডিহি থেকে বিদ্যুৎ ব্যাণ্ডেল সাবস্টেশনে পৌছে দেওয়া হচ্ছে। এ ছাড়া পুরুলিয়াতে সাঁওতালডিহি থেকে বিদ্যুৎ সরবরাহ শুরু হওয়ার পর ডি.ভি.সি, ঐ দায়িত্ব থেকে অব্যাহতি পেয়েছে এবং ২৫।৩০ মেগাওয়াট বিদ্যুৎ কলকাতা অঞ্চলে দিতে পারছে।

### Production of Yarn at Kalyani and Habra Spinning Mills

***262.** (Admitted question No *222) **Shri Md. Safiullah** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) the number of bales of yarn produced daily on an average at Kalyani Spinning Mill at present;

(b) the grades of yarn produced in the Spinning Mills at (i) Kalyani and (ii) at Habra units; and

(c) the places from which the State Government get the supply of raw cotton for these two Spinning Mills?

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :**

(a)

(i) Kalyani Unit of the Mill — 22 bales & 8 cases of 90.718 Kg. each.

(ii) Habra Unit of the Mill — 12 bales & 16 bags of 181.44 Kg and 50 Kg. each respectively

(b)

(i) Ka'yani Unit — Fine and superfine (counts 60s to 120s. Hosiery 42s to 50s and sewing thread 2/34s to 2/40s.

(ii) Habra Unit — Medium and fine (count 32s to 42s).

(c) Foreign cotton from East Africa, Sudan and Egypt procured through the Chief Controller of Import and Exports and traders against quotas released from time to time by Textile Commissioner.

Indian cotton from cotton growing areas of India (viz. Gujrat, Maharastra, South India, Punjab etc.) procured through dealers in Calcutta.

### বাঁকুড়া জেলায় কাগজ কল স্থাপন

*২৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৩।) শ্রীকাশীনাথ মিশ্র: বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বাঁকুড়া জেলায় কাগজ তৈয়ারীর উপযোগী যথেষ্ট পরিমাণ কাঁচামাল ও অন্যান্য প্রয়োজনীয় সামগ্রী আছে; এবং

(খ) সত্য হইলে, বাঁকুড়া জেলায় একটি কাগজের কল স্থাপন করিবার কোন পরিকল্পনা আছে কি?

**বাণিজ্য ও শিল্পবিভাগের মন্ত্রী:**

(ক) সারা রাজ্যের সম্ভাব্য বিভিন্ন স্থানে কাগজ তৈয়ারীর জন্য উপযুক্ত কাঁচামাল ও অন্যান্য সুবিধা পরীক্ষার জন্য সমীক্ষা চালান হইতেছে। সমীক্ষার প্রতিবেদনের পর এ সম্বন্ধে বলা যাইবে।

(খ) প্রশ্ন ওঠে না।

### Setting up of an Industrial Estate at Kharagpur

***264.** (Admitted question No. *588.) **Shri Rajani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) if there was any proposal for setting up of an industrial estate at Kharagpur in Midnapore district ; and

(b) if so, (i) the present position, and (ii) when the proposal is likely to take final shape ?

**Minister-in-charge of the Commerce and Industries Department :**

(a) Yes.

(b)

(i) Site has been selected at Mouza Sadatpur, P. S. Kharagpur. Proposal for acquisition of land has been submitted to the Collector, Midnapore and the same is under process.

(ii) If cement and loan from bank are punctually available, the shed is likely to be completed within a year.

### ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেণ্ট কর্পোরেশন

*২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০২৫।) ডাঃ রমেন্দ্রনাথ দত্ত: শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২-৭৩ এবং ১৯৭৩ সালের ১লা এপ্রিল হইতে ৩১শে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেণ্ট কর্পোরেশন কত টাকা খরচ করিয়াছে;

(খ) উক্ত সময়ে কোন্ কোন্ ইন্ডাস্ট্রিকে কি কিভাবে সাহায্য করা হইয়াছে; এবং

(গ) সাহায্য ছাড়া উল্লেখযোগ্য অন্য কোন কাজ করিয়া থাকিলে, তাহা কি?

**বানিজ্য ও শিল্পবিভাগের মন্ত্রী:**

(ক) ১৯৭২-৭৩ সালে ১৬ লক্ষ ৭ হাজার ও ১৯৭৩ সালের ১লা এপ্রিল হইতে ৩১।১।৭৪ পর্যান্ত ৭৫ লক্ষ ৬৬ হাজার টাকা ডবলিউ,বি,আই,ডি,সি, খরচ করিয়াছে;

(খ) এ সম্বন্ধে বিস্তৃত তথ্য লাইব্রেরী হলে রক্ষিত হইল;

(গ) ডবলিউ,বি,আই,ডি,সি, সাহায্য ছাড়া ৯টি শিল্প যথা সিমেন্ট, এ্যালয় স্টিল (Alloy Steel), টায়ার টিউব, স্কুটার, নাইলন সূতা, টেলিভিসন, ম্যালিক এনহাইড্রাইড (Malice Anhydride), সিগারেট ও টাংগ্স্টেন ফিলামেণ্ট কারখানা যৌথ উদ্যোগে গঠন করিতে কার্য্যকরী ব্যবস্থা লইয়াছেন।

বেসরকারী প্রতিষ্ঠানের সহায়তার জন্য দিল্লীতে ডবলিউ,বি,আই,ডি,সি-র একটি শাখা অফিসও খোলা হইয়াছে।

## UNSTARRED QUESTIONS

### (to which written answers were laid on the table)

### কলকারখানার কাজে যোগদানে বাধাপ্রাপ্ত শ্রমিককর্মচারী

১১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩।) শ্রীঅশ্বিনী রায়: শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত দুই বৎসরে বিভিন্ন কলকারখানায় শ্রমিকরা ভয়ে কাজে যোগদান করিতে পারিতেছেন না এইরূপ কতগুলি ঘটনার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করা হইয়াছে; এবং

(খ) এ বিষয়ে সরকার কতগুলি ও কোন্ কোন্ ক্ষেত্রে কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা, স্যাক্সবি ফার্মার' কল্যাণী স্পিনিং মিলস্, বেঙ্গল পেপার মিলস্, টেক্সম্যাকো, দুর্গাপুর প্রোজেক্ট প্রভৃতি কয়েকটি শিল্পপ্রতিষ্ঠানের কিছু কিছু শ্রমিক-সংগঠনের নিকট হইতে তাহাদের সদস্য কিছু শ্রমিক্ ভয়ে কাজে যোগ দিতে পারিতেছেন না বলিয়া অভিযোগ পাওয়া গিয়াছে।

(খ) ১৯৭২ সালে রাজ্য শ্রম-উপদেষ্টা পর্ষদের সভায় বিষয়টি আলোচিত হইয়াছিল এবং এই বিষয়ে শ্রম বিভাগ মালিকপক্ষের নিকট আবেদন করিয়াছেন যে, যে সকল শ্রমিক বাধাপ্রাপ্ত হইয়া কাজে যোগ দিতে পারেন নাই তাঁহাদের চাকরি হইতে যেন ছাঁটাই না করা হয়। রাজ্য শ্রম-উপদেষ্টা পর্ষদের পরবর্তী সভায়ও মালিকগণ এই নীতি পুনরায় যাহাতে মানিয়া লন সে বিষয়ে শ্রম বিভাগ জোর দেন।

### Uttarpara Jaikrishna Public Library

119. (Admitted question No. 332.) **Shri Gobinda Chatterjee** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state —

(a) if it is a fact that Uttarpara Jaikrishna Public Library is running without a Librarian ;

(b) if so, the reason thereof ;

(c) if any money was sanctioned by the Government to this library for purchasing furniture and other equipments recently ;

(d) if so—
(i) the date or dates together with the amount sanctioned ;
(ii) the details of furniture and equipments, if any, purchased ; and

(e) the action taken by the Government for electrifying the said library ?

**The Minister for Education** : (a) Yes.

(b) The Librarian has gone on extraordinary leave One of the junior Officers has been put in charge.

(c) Yes.

(d) G.O. No. 455-Edn (SE), dated 17th July, 1973.
(i) Rs. 20,200.
(ii) No furniture has yet been purchased.

(e) The library is already equipped with electric installations.

### Goyals or Mithun in the different Forest Divisions of West Bengal

120. (Admitted question No. 386.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state —

(a) the number of Goyals or Mithun in the different Forest Divisions of West Bengal ;

(b) the Forest Divisions where they are found in large number ; and

(c) the measures taken by the Government to increase their number ?

**The Minister for Forests** : (a) It is not generally found in the Forest Divisions of West Bengal.

(b) Does not arise in view of the reply to (a).

(c) Six Goyals from the Assam have been released in Jaldapara Wild Life Sanctuary where they are expected to increase in number.

### কঁাথি শহরস্থ দেশপ্রাণ ধীরেন্দ্রনাথের বসতবাটি সংরক্ষণ

১২১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৩।) **শ্রীসুধীরচন্দ্র দাস**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি শহরস্থ দেশপ্রাণ ধীরেন্দ্রনাথের বসতবাটি সংরক্ষণের কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে, ঐ পরিকল্পনা কার্যকর করিবার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) এ প্রশ্ন উঠে না।

### পশ্চিমবঙ্গে গমচাষ

১২২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৩।) **শ্রীনরেশচন্দ্র চাকী** ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ১৯৭৩-৭৪ সালে পশ্চিমবঙ্গে কি পরিমাণ জমিতে গমচাষের পরিকল্পনা ছিল; এবং

(খ) তন্মধ্যে কি পরিমাণ জমিতে উহার চাষ হইয়াছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭৩-৭৪ সালে পশ্চিমবঙ্গে গমচাষের জন্য নির্ধারিত জমির পরিমাণ ছিল ১২ লক্ষ একর।

(খ) এ সম্পর্কে সর্বশেষ তথ্য সংগৃহীত হয় নাই। তবে মুখ্য কৃষি-আধিকারিক/জিলা কৃষি-আধিকারিক প্রদত্ত প্রাথমিক তথ্যের ভিত্তিতে জানা যায় যে, ১৯৭৩-৭৪ সালে মোট ৭,৯৬,০০০ একর জমিতে গমচাষ করা হয়।

### হুগলী জেলায় চালকল

১২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৫।) ডাঃ **শৈলেন্দ্র চট্টোপাধ্যায়** ঃ খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ১৯৭৩-৭৪ সালে হুগলি জেলায় কয়টি চালকল চালু আছে ও চালকলগুলির দেখাশুনার জন্য কতজন ব্যক্তি নিযুক্ত আছেন;

(খ) উপরে উক্ত চালকলগুলি হইতে ৫ই ফেব্রুয়ারী, ১৯৭৪ পর্যন্ত কত চাল সংগৃহীত হইয়াছে; এবং

(গ) উক্ত সময়ে চালকল ছাড়া হুগলি জেলা হইতে আর কত চাল ও ধান সংগৃহীত হইয়াছে?

**খাদ্য এবং সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ঃ** (ক) চলতি ১৯৭৩-৭৪ খরিফ বৎসরে হুগলি জেলায় ৩২টি চালকল চালু আছে এবং ঐগুলি দেখাশুনার জন্য ২০ জন সরকারী কর্মচারী নিযুক্ত আছেন।

(খ) ১লা নভেম্বর, ১৯৭৩ হইতে ৫ই ফেব্রুয়ারী, ১৯৭৪ পর্যন্তঃ

| | |
|---|---|
| লেভি চাল — — — — | ১১৭ মেঃ টন |
| লেভিমুক্ত চাল — — — — | ৪৩ মেঃ টন |
| মোট — | ১৬০ মেঃ টন |

(গ) চালকল ছাড়া হুগলি জেলা হইতে উক্ত সময়ের মধ্যে বিভিন্ন সূত্রে ধান ১,২৯৩ মেঃ টন এবং চাল ২২৮ মেঃ টন সংগৃহীত হইয়াছে (চালের হিসাবে ১,০৯০ মেট্রিক টন।)।

**Elections of some Municipalities in Midnapore district**

**124.** (Admitted question No. 654) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Municipal Services Department be pleased to state—

(a) the due dates of elections of the following municipalities, namely,—

(i) Midnapore,
(ii) Kharagpur,
(iii) Ghatal,
(iv) Chandrakona, and
(v) Contai ;

(b) whether there is any proposal of the Government to defer the date of election of any of the abovenamed municipalities ; and

(c) if so, the reasons thereof ?

**The Minister of State-in-charge of the Municipal Services :** (a) 30th June, 1974, has been fixed as the date for holding the general elections of the Commissioners of the (i) Midnapore, (ii) Ghatal, (iii) Chandrakona, and (iv) Contai Municipalities.

The election of the Kharagpur Municipality is not due yet.

(b) Nothing at this stage.

(c) The question does not arise.

**Calling attention to matters of urgent public importance**

**Mr. Speaker :** The Minister in charge of Home Department will please make a statement on the subject of death of a police officer and others in an exchange of fire between police and the extremists in Bhadreswar (Attention called by Shri Naresh Chandra Chaki, Shri Ganesh Hatui, Shri Abdul Bari Biswas, Dr. Ramendra Nath Dutt and Shri Madhusudan Roy on the 18th March, 1974).

**Dr. Md Fazle Haque :**

মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় সদস্য শ্রীগণেশ হাটুই এবং অন্যান্যের তেলেনীপাড়ার উগ্রপন্থী ও পুলিশের সংঘর্ষের ন্যায় জনস্বার্থ সংক্রান্ত বিষয়ে দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে আমি নিম্ন লিখিত বক্তব্য পেশ করিতে চাই।

১৬।৩।৭৪ তারিখে রাত্রিবেলা শ্রীরামপুর থানার এস, আই, শ্রীসুনীল চক্রবর্তী একটি গোপন খবর পান যে চন্দননগরে পুলিশ খুন এবং পিস্তল ছিনতাই মামলার আসামী মহাদেব মল্লিক ওরফে পাত্র ওরফে পাল নামে এক ব্যক্তি আরও কয়েকজন নকশাল সহ তেলিনীপাড়া মাদ্রাজী কুলি বস্তি (১১নং)-তে অবস্থান করিতেছে। এস, ডি, পি, ও, শ্রীরামপুর, উপরোক্ত এস, আই, সুনীল চক্রবর্তী এবং ও, সি, চন্দননগর থানার পুলিশদল সঙ্গে লইয়া তৎক্ষণাৎ ভদ্রেশ্বর থানার অন্তর্গত তেলিনীপাড়া ১১নং কুলি বস্তিতে গিয়া পৌঁছান—তখন রাত্রি ১টা (১৭-৩-৭৪)। বস্তিটি ঘিরিয়া ফেলা হয়। বস্তি প্রাঙ্গণে একটি যাত্রানুষ্ঠান চলিতেছিল। প্রথমে মহাদেব মল্লিক বা তাহার অন্য কোন সঙ্গীকে পাওয়া গেল না। তারপর বস্তিবাড়ীর ছাদের উপর কিছু সংখ্যক মহিলা ও শিশুকে দেখিয়া এস, আই, সুনীল চক্রবর্তী এবং দু'জন কনস্টেবল ছাদে উঠিয়া তল্লাসী চালান। সেখানেও কাহাকেও পাওয়া যায় না। ঠিক সেই সময় লোড শেডিং-এর ফলে সমস্ত অঞ্চল অন্ধকারে ডুবিয়া যায়। সেই অন্ধকারে লম্বা বারান্দার এক প্রান্তে কয়েক ব্যক্তিকে দেখিতে পাইয়া এস, আই, এবং কনস্টেবল দু'জন তাহাদের দিকে অগ্রসর হয়। সঙ্গে সঙ্গে একঝাঁক গুলি এস, আই-এর গায়ে লাগে। তিনি শুইয়া পড়িয়া অদম্য সাহসের সহিত তাঁহার রিভলভার বাহির করেন

—77

এবং সেই দুষ্কৃতকারীদের উদ্দেশ্যে পর পর ৬ রাউন্ড গুলি বর্ষণ করেন। দুষ্কৃতকারীগণ অন্ধকারের মধ্যে গুলি ছুঁড়িতে ছুঁড়িতে ছাদ হইতে লাফাইয়া পড়ে। অন্ধকারের মধ্যে গুলি চলিতে থাকে এবং বিশৃঙ্খলার সৃষ্টি হয়। মহিলা এবং শিশুগণ দুষ্কৃতকারীদের গুলির গতি পথের মধ্যে ছিল। ফলে কুমারী শতপতী পার্বতী(১০) নামে একজন বালিকা এবং শ্রীমতী দারকালেখা নামে এক মহিলা ছাদের উপর গুলিবিদ্ধ হন। বালিকাটি পরে মারা যায়। কয়েকজন দুষ্কৃতকারী পালাইতে সক্ষম হয়--কিন্তু মহাদেব মল্লিক সহ চারজনকে ঘটনাস্থল হইতে পুলিশ গ্রেপ্তার করে। ১টি ৯মি,মি, পিস্তল, ৩টি তাজা কার্তুজ, ১টি ছয়ঘরা দিশী রিভলভার (পাঁচটি কার্তুজ সহ) পাওয়া যায়। ৯ মি,মি রিভলভারটি চন্দননগরে নিহত পুলিশের নিকট হইতে ছিনাইয়া লওয়া হইয়াছিল। পলায়মান কয়েকজনের গায়ে গুলি লাগিয়াছে এরূপ সন্দেহ হওয়ায় পরে পুলিশ তল্লাসী চালানো হয় এবং ফলে একজনকে গুলিবিদ্ধ মৃত অবস্থায় পাওয়া যায়।

হাতে গুলিবিদ্ধ মহিলাটিকে চন্দননগর হাসপাতালে ভর্তি করা হয়। তিনি বর্তমানে বিপদমুক্ত। আহত এস, আই, শ্রীসুনীল চক্রবর্তীকে চন্দননগর হাসপাতালে লইয়া যাওয়া হয় এবং তাঁহার দেহ হইতে দুটি বুলেট বাহির করা হয়। পরে ডাক্তারদের উপদেশমত তাহাকে পি, জি, হাসপাতালে স্থানান্তরিত করা হইলে সকাল ৯টা নাগাদ তিনি মারা যান

[2-10—2-20 p.m.]

**Mr. Speaker** : I have received 13 notices of calling attention on the following subjects, namely—

(1) Cessation of production of electricity in two units at Jaldhaka, from Shri Mohammad Dedar Baksh, Shri Kartick Chandra Biswas, Shri Abdul Bari Biswas, Shri Kashinath Misra, Shri Gautam Chakravartty, Shri Monoranjan Pramanik, Shri Asamanja De and Shri Md Safiullah.

(2) Police atrocities on striking tannery workers, from Shri Abdul Bari Biswas.

(3) Bus accident at Mahammadpur on 14.3.74, from Shri Mohammad Dedar Baksh and Shri Kartick Chandra Biswas.

(4) Unloading of coal wagons, from Shri Mohammad Dedar Baksh and Shri Kartick Chandra Biswas.

(5) Scarcity of kerosene oil and paper arresting education, from Shri Mohammad Dedar Baksh and Shri Kartick Chandra Biswas.

(6) Reported civil disobedience by primary teachers, from Shri Mohammad Dedar Baksh and Shri Kartick Chandra Biswas.

(7) Death of 30 patients during the period from 5th March to 16th March at Bankura Sammilani Medical College, from Shri Kashinath Misra, Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakravartty, Shri Asamanja De, Shri Abdul Bari Biswas and Shri Md. Safiullah.

(8) Outbreak of cholera in Howrah, from Shri Kashinath Misra, Shri Monoranjan Pramanik, Shri Abdul Bari Biswas, Shri Gautam Chakravartty, Shri Rabindra Nath Bera and Shri Md Safiullah.

(9) Scarcity of diesel in Bankura, Purulia, Nadia and Asansol, from Shri Abdul Bari Biswas, Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakravartty, Shri Kashinath Misra, Shri Assamanja De and Shri Md Safiullah.

(10) Starting of T. R. and G. R. in Bankura, from Shri Kashinath Misra, Shri Monoranjan Pramanik, Shri Asamanja De, Shri Abdul Bari Biswas, Shri Gautam Chakravartty and Shri Md Safiullah.

(11) Abolition of cordoning system, from Shri Monoranjan Pramanik, Shri Kashinath Misra, Shri Asamanja De, Shri Abdul Bari Biswas, Shri Gautam Chakravartty and Shri Md Safiullah.

(12) Economic distress of the Basumati employees, from Shri Kashinath Misra, Shri Monoranjan Pramanik, Shri Asamanja De and Shri Abdul Bari Biswas.

(13) Boycott by lawyers of Baraset Court, from Shri Ajit Kumar Ganguly.

I have selected the notice of abolition of cordoning system from Shri Monoranjan Pramanik, Shri Kashinath Misra, Shri Asamanja De, Shri Abdul Bari Biswas, Shri Gautam Chakravartty and Shri Md. Safiullah. The Hon'ble Minister in charge may please make a statement on the subject today, if possible, or give a date

**Shri Gyan Singh Sohanpal** : Sir, the statement will be made on the 23rd.

### Mention Cases

**Shri Harish Chandra Mahapatra :**

স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পুলিশ বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২ মাস ধরে মেদিনীপুর জেলার সাঁকরাইল থানায় ব্যাপকভাবে চুরি, ডাকাতি বেড়ে যাচ্ছে। কিন্তু পুলিশ বিভাগ সম্পূর্ণভাবে নিষ্ক্রিয়। যারা সাক্ষী দিচ্ছে তাদের পুলিশ সাহায্য না করে অপরাধীদের কাছে তাদের নাম বলে দিচ্ছে এবং যে সব ঘটনা থানায় লিপিবদ্ধ করার কথা তা না করে তারা সেগুলি ছিড়ে ফেলে দিচ্ছে। গত ২ মাসে এই রকম ঘটনা ১০০।১৫০টা ঘটেছে। কিন্তু এগুলি থানার রেকর্ড-এ লিপিবদ্ধ করা হচ্ছে না। ঐ থানার ও. সি-র বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করার জন্য আবেদন করছি।

**Shri Rabindra Nath Bera :**

স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় যেখানে ধানের উৎপাদন অত্যন্ত বেশী, চালের আমদানী যেখানে অত্যন্ত বেশী সেই জেলায় আজকে চালের দাম গ্রামে টাকা ৩·২৫ কে.জি। সেখানে এমন বিক্ষোভ দেখা দিচ্ছে যাতে গ্রামে যে সব চাল আসছে বিক্রির জন্য তা বিক্রি হতে পারছে না। এর ফলে যারা কিনে খায় তারা কিনতে পারছে না। এই অচল অবস্থা নিরসনের জন্য এম. আর-এর মাধ্যমে গ্রামে চাল ও গম যেন দেওয়া হয় যাতে এই রকম বিক্ষোভ না হতে পারে। সেজন্য আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি এদিকে আকর্ষণ করছি এবং সঙ্গে সঙ্গে বলছি যে গ্রামাঞ্চলে কাজ একেবারে নেই বলে সেখানে স্পেস্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম ও ক্যাস প্রোগ্রাম আরম্ভ করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কে আবেদন করছি।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বিধানসভার অনেক সদস্যই বার বার সারের জন্য আবেদন নিবেদন করেছেন এবং আমাদের জেলায় সারের অবস্থা ভয়াবহ আকার ধারণ করেছে। স্যার, আপনি জানেন এই বিধানসভার সদস্য শ্রীনবকুমার চট্টোপাধ্যায় গত শুক্রবার দিন সারের জন্য নিপীড়িত, আহত হয়েছেন। তারপর বর্ধমানের জেলাশাসক ঘেরাও হয়েছেন, গলসীর বি, ডি, ও, অফিস, জামালপুরের বি, ডি, ও, অফিস তছনছ হয়েছে, বি, ডি, ও, আহত হয়েছেন এই সারের জন্য। আমাদের পশ্চিমবঙ্গের জন্য ফার্টিলাইজার কর্পোরেশান ২৫ হাজার মেট্রিক টন সার দিয়েছেন কিন্তু ওয়াগনের অভাবে সেই সার আসছে না।

লরি করে ঐ সার আনার কোন ব্যবস্থা দেখছি না। বর্ধমান জেলায় ২ লক্ষ একর জমিতে বোরো চাষ হয়েছে। সারা পশ্চিমবঙ্গে ৪ লক্ষ একরের মধ্যে বর্ধমানে ২ লক্ষ একরে চাষ হয়েছে। সারের অভাবে চাষীরা বিক্ষুব্ধ উদ্‌ভ্রান্ত হয়ে পড়েছে এবং সেইজন্য জেলাশাসক ঘেরাও, এম, এল, এ, অপমানিত, বি, ডি, ও, অফিস তছনছ হচ্ছে। আমি এই দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Gobinda Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে কোননগর রেলওয়ে স্টেশনে কোননগর এবং নবগ্রাম অঞ্চলের মাঝখান দিয়ে ইস্টার্ন রেলওয়ের একটা সাবওয়ে আছে। এই সাবওয়েটি এত ক্ষুদ্র যে পাশাপাশি দুটো রিক্সা যেতে পারে না, প্রায়ই সমস্ত দিন ট্রাফিক জ্যাম হয়ে থাকে বর্ষাকালে এই সাবওয়েতে এক কোমর জল হয়ে থাকে, মানুষ পারাপার হতে পারে না। আমরা বিভিন্ন ডেভেলপমেন্টের কাজে কোটি কোটি টাকা ব্যয় করছি, কিন্তু এই সাবওয়েটিকে যদি প্রশস্ত না করা হয় তাহলে যে কোন উন্নতির কাজ করি না কেন ঐ অঞ্চলের জন্য জনসাধারণের কাছে তার কোন অর্থ থাকবে না। এই সাবওয়েটি যাতে প্রশস্ত হয় তার জন্য মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। এই সাবওয়েটি প্রশস্ত না হওয়ায় এর মধ্যে লরি আসতে পারে না বলে কেউ বাড়ী করতে পারে না, কোন উৎসব থাকলে বাস আসতে পারে না। এই সাবওয়েটি জি, টি, রোড থেকে আরম্ভ করে দিল্লী রোড, দুর্গাপুর রোড, হয়ে চণ্ডীতলা পর্যন্ত গেছে। এই রকম একটা গুরুত্বপূর্ণ রাস্তা অপ্রশস্ত হওয়ায় শুধু যে ডেলি প্যাসেঞ্জারদের ভীষণ অসুবিধা হচ্ছে তা নয়, ঐ অঞ্চলের সমস্ত মানুষ প্রচণ্ড অসুবিধার সম্মুখীন হয়েছে। এই সাবওয়েটিকে সি, এম, ডি, এ-র সাহায্য নিয়ে অবিলম্বে প্রশস্ত করা দরকার, কারণ, রেলওয়ে এই ব্যাপারে গুরুত্ব দেয়নি।

**Dr. Zainal Abedin :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন টেলিগ্রাম মারফৎ জানান হয়েছিল যে এই হাউসের মাননীয় সদস্য চ্যাটার্জী এ্যাসল্টেড হয়েছেন ফর ওয়ান্ট অব ফার্টিলাইজার্স বাই দি এ্যাজিটেটরস দেয়ার, আমি তৎক্ষনাৎ এই বিষয়ে অনুসন্ধান করি এবং আমাদের যে স্টক আছে আমরা সেটা পৌঁছে দেবার ব্যবস্থা করি। আপনি জানেন দুর্গাপুর ফার্টিলাইজার ফ্যাক্টরী থেকে আমাদের ১৩০ টন ইউরিয়া সার দেয়, আমরা দুটো ইনস্টলমেন্টে সেই সার লিফট করছি। আমাদের সংবাদ আরো কিছু সার আছে। আমাদের যাতে আরো দেওয়া হয় সেই ব্যবস্থা করছি। কিন্তু দুর্গাপুর ফার্টিলাইজার ফ্যাক্টরী আর আমাদের নিয়ন্ত্রণে নয়, আমাদের যা কোটা পাওয়া যায় সেটা লিফট করতে পারি। আজকে বক্তা যে কথা বললেন তাতে বলছি আমরা সার পৌঁছে দেবার সুরু করেছি, যেখানে সার পৌঁচ্ছে, এ্যাগ্রো ইনডাস্ট্রিজ কর্পোরেশানের মাধ্যমে আমরা পাঠাচ্ছি। দুর্গাপুর থেকে ১৩০ টন পেয়েছি, তারা ২টো লটে দেবে।

[2-20—2-30 p.m.]

**Shri Ajit Kumar Ganguly :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পাওয়ার মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। উনি তো এখন দুঃশাসনের ভূমিকা নিয়েছেন। যা হোক, আপনি জানেন ইন্টারন্যাসনাল বর্ডার—বনগাঁ, পেট্রাপোল এবং বাংলাদেশের বহু লোক সেখানে দিয়ে যাতায়াত করে অথচ বিদ্যুতের ব্যবস্থা সেখানে নেই। কাস্টমস অফিসারের কোয়াটার্সে ইলেকট্রিসিটি আছে। আমি এ ব্যাপারে লিখেছি, কোশ্চেন দিয়েছি কিন্তু কোন ব্যবস্থা না হওয়ায় আজকে বাধ্য হয়ে মেনসন করছি। এই জায়গাটা একটা বর্ডার এরিয়া অর্থাৎ আমাদের দেশের সঙ্গে আর একটা দেশের সীমানার সংযোগ রয়েছে। কিন্তু বিদ্যুতের অভাবে সেখানের অবস্থা অত্যন্ত ভয়ঙ্কর হয়েছে এবং সন্ধ্যাবেলা আপনি

যদি যান তাহলে দেখবেন কি ভয়াবহ পরিস্থিতি। এঁদের মুখে তো অনেক আন্তর্জাতিকতার কথা শুনি কিন্তু এই ব্যাপারে কোন ভ্রুক্ষেপ নেই। যাহোক, এখন আমার বক্তব্য হচ্ছে অবিলম্বে এখানে বিদ্যুতের ব্যবস্থা করুন নাহলে দেশ আমাদের বিপন্ন হতে পারে এরকম আশঙ্কাও আমি করছি।

**Shri Shib Sankar Bandopadhayay :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী-সভার এবং বিশেষ করে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেডিকেল কলেজে সিট পাওয়া হাতে চাঁদ পাওয়ার মতই অভাবনীয়। এই যেখানে অবস্থা সেখানে সরকারের হাতে যে ১০টি রিজার্ভ সিট ছিল সেটা যে কাদের দেওয়া হল সেটা আমরা জানতে পারলাম না। তবে শুনতে পেলাম যে, এটা কোন সিডিউল্ড কাস্ট, পলিটিক্যাল সাফারারকে দেওয়া হয়নি এবং কোন মাইনরিটি কমিউনিটিকেও দেওয়া হয়নি--কয়েকজন ডাক্তারের আত্মীয় স্বজনকে দেওয়া হয়েছে এবং এই যে ১০টি ছাত্র নেওয়া হয়েছে তারজন্য ক্যাবিনেটের কোন এ্যাপ্রুভাল নেওয়া হয়নি। আমি শুনতে পেলাম হেল্থ ডিপার্টমেন্টের ডেপুটি সেক্রেটারী মিঃ পালের মেয়েকে নাকি নেওয়া হয়েছে, পি. জি. হসপিটালের রিডার মিঃ করের মেয়েকে এ্যাডমিসন দেওয়া হয়েছে। আমি এসব কথা শুনছি, কিন্তু আমি বিশ্বাস করিনা যে পশ্চিমবঙ্গ সরকারের ভেতরে এরকম নেপটিজম হতে পারে। কাজেই সরকার পক্ষ থেকে বলুন যে, সেখানে কাকে কাকে নেওয়া হয়েছে এবং যাদের নেওয়া হয়েছে তার মধ্যে সিডিউল্ডকাস্ট, মাইনরিটি কমিউনিটি এবং পলিটিক্যাল সাফারার ফ্যামিলির কোন লোককে নেওয়া হয়েছে কিনা এবং যাদের নেওয়া হয়েছে তারা পরীক্ষায় কত নম্বর পেয়েছিল? লোকেরা যখন এরকম যা তা বলছে যে পশ্চিমবঙ্গ সরকারের ভেতরে নেপটিজম রয়েছে তখন আমি মনে করি এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর একটা বিবৃতি দেওয়া উচিত।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য একটা গুরুত্বপূর্ণ বক্তব্য এখানে রেখেছেন। উনি অবশ্য বলেছেন যে, লোকেরা এসব কথা বলছে। যাহোক, উনি যখন বক্তব্য রেখেছেন তখন আমি জানাচ্ছি যাদের যাদের নেওয়া হয়েছে সেটা আইনের মাধ্যমেই নেওয়া হয়েছে। এর পুরোপুরি ভার আমার উপরেই ছিল কিন্তু এ্যাপ্লিকেসন খুব বেশী এসেছিল বলে আমি সেগুলি সবই মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে দেই। তিনি যে ডিসিসন দিয়েছেন তাদেরই নেওয়া হয়েছে। তবে মাননীয় সদস্য যখন পার্টিকুলার লোকের নাম করে বলেছেন তখন আমার উচিত হচ্ছে এই ব্যাপারে আপনি যখন সময় ঠিক করে দেবেন তখন একটা স্টেটমেন্ট দেওয়া।

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোলমাল চারিধারে--একটু আগে মাননীয় বন্ধু চালের দাম বেড়েছে বলছিলেন, এর কয়েকদিন আগে তমলুকে গিয়েছিলাম সেখানে তিন টাকা সাট চালের দাম দেখে এলাম আজকে কত জানি না। কিন্তু এইসব বিপদের উপর বিপদ, শুনলাম আগামী ২৬ তারিখ থেকে প্রাইভেট বাস-ওনাররা অনির্দ্দিষ্টকালের জন্য বাস বন্ধ করে দেবেন, ধর্মঘট করবেন। আমি একটু খোজখবর করছিলাম অনির্দ্দিষ্ট-কালের জন্য বাস বন্ধ করে দেবেন কি ব্যাপার? তারা বলল খরচ খরচার কথা। আমি বললাম আমরা যদি কিছু বাসের ভাড়া বাড়িয়ে দিই তাহলে সমাধান হবে? তারা বললেন না বাসের ভাড়া বাড়লেও তার সমাধান হবে না। আমাদের বাসের ব্যবসা তুলে দিতে হবে। বিশেষ করে নিম্নমধ্যবিত্ত বাঙালী বাস-ওনার তারা বললে যে লিমিটেড প্রাইস আমাদের মটর পার্টস এ্যাক্সেসারিস মেরামতে যে রিটেল প্রাইস লিস্ট আছে আমরা সে দামে পাই না। কি দামে পাই তা একটা লিস্ট আমাকে দিয়েছে। মহকুমা তমলুক বাস-ওনার এসোসিয়েশানের পক্ষ থেকে তমলুক জেলার বিষয়ে তারা মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মারকলিপি দিয়েছেন, তার একটা কপি আমাকে দিয়েছে। আমি শুধু কয়েকটা আইটেম

পড়ে শোনাচ্ছি, কি ডাকাতি চলেছে সেটা বুঝুন। তারপর আমাদেরই ঘাড় দিয়ে তা আদায় হয়, চেসিজ-এর যা দাম বেড়েছে, স্পেয়ার ইঞ্জিনের যে দাম বেড়েছে, সে সব না হয় বাদ দিচ্ছি। শুধু পার্টস দেখুন, যেটার রিটেল প্রাইস কত আর মার্কেট থেকে তাদের কত দামে কিনতে হয়। ইঞ্জিন হেড, রিটেল প্রাইস ১৬০০ টাকা, আর কিনতে হয় ৫০০০ টাকায়। ক্রানক স্যাফট ২৭০০ টাকা, আর কিনতে হয় ১৩৫০০ টাকায়। পিস্টন রিটেল প্রাইস ৯০০ টাকা, কিনতে হয় ২৬০০ টাকায়, পিস্টন রিং ১১৩ টাকা, তাদের কিনতে হয় ৪০০ টাকায়। ইঞ্জিন বেয়ারিং ২১৫ টাকা, কিনতে হয় ২০০০ টাকা। ব্রেক সু ৬৬ টাকা, কিনতে হয় ১০০ টাকায়। স্প্রিং লিফ (ফ্রন্ট) ৩৩ টাকা, কিনতে হয় ৭২ টাকায়। মাস্টার সিলিনডার এসেম্বিলস পার্কিং ৮০ টাকা, আর কিনতে হয় ৩২০ টাকায়। মবিল অয়েল ২৩ টাকা পার ফাইভ লিটার, কিনতে হয় ৫৬ টাকায়। ব্রেক অয়েল ১৩-৫০ পয়সা, কিনতে হয় পার লিটার ৩৬ টাকায়। গিয়ার অয়েল ৯ টাকা পার কে,জি, কিনতে হয় পার কে,জি ১৪ টাকা। গ্রিস অয়েল ১৯ টাকা পার ফাইভ লিটার, কিনতে হয় ৫৩ টাকা পার ফাইভ লিটার। টায়ার পার পেয়ার ২০০০ টাকা রিটেল প্রাইস, কিনতে হয় ৪০০০ টাকায়। ২৩৮৯ টাকা যেটা, সেটা কিনতে হচ্ছে ৯০০০ টাকায়। ১৭৪২ টাকা যেটা সেটা কিনতে হচ্ছে ১৮০০ টাকায়। ১৯০০ টাকা যেটা সেটা ৪৫০০ টাকা। তারপর ফ্যান বেল্ট রিটেল প্রাইস হচ্ছে ১০ টাকা, সেটা কিনতে হচ্ছে ১৮ টাকায়। পেন্টের দাম হচ্ছে ১৩ টাকা পার লিটার, সেটা কিনতে হচ্ছে ২৬ টাকা পার লিটার, এই হচ্ছে অবস্থা। আমি বলছিলাম ট্রান্সপোর্ট মিনিস্টার একটু দয়া করে শুনুন, মুখ্যমন্ত্রীরও একটু শোনা উচিত। এইগুলি সমস্ত মুষ্টিমেয় ম্যানুফ্যাকচাররা বোম্বাই জামসেদপুর এবং কলকাতার মুষ্টিমেয় ম্যানুফ্যাকচাররা করছেন। তারা রিটেল প্রাইস লিস্ট করে দিচ্ছেন, সেই অনুসারে তারা হোল সেলারকে দিচ্ছেন, এজেন্টকে দিচ্ছেন। তাদের কাছ থেকে বাস মালিকরা কিনতে গেলে তিন গুণ, ছয় গুণ, দশ গুন পর্যন্ত তাদের দাম দিয়ে কিনতে হচ্ছে। মাঝখান থেকে মিডিল ম্যানরা মুনাফা করে বেরিয়ে যাচ্ছে। আর আমাদের পাবলিককে বলা হচ্ছে বাসের ভাড়া বেশী করে দাও তা নাহলে বাস চলবে না। মাঝখানে তারা এই নিয়ে আন্দোলন করেছিলেন গভর্ণমেন্ট তখন বলেছিলেন যে তোমরা কো-অপারেটিভ করো আমরা তোমাদের সাপ্লাই দেব। ১ বছর আগে বর্ধমানে বাস মালিকরা কো-অপারেটিভ করেছেন, কিন্তু আজ পর্য্যন্ত তাদেরকে স্পেয়ার স্পার্টস সাপ্লাই দেওয়া হয়নি। ম্যানুফ্যাকচারারা এবং এজেন্টরা, তারা নিজেদের মধ্যে একটা আণ্ডার স্টেণ্ডিং করে এমন মুনাফা করছে যে লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা নিয়ে যাচ্ছে, গভর্ণমেন্ট থেকে বন্ধ করবার কোন ব্যবস্থা নেই। এ সম্বন্ধে গভর্নমেন্ট যদি বিহিত ব্যবস্থা করেন, পশ্চিমবাংলার বাস-ওনার এ্যাসোসিশনকে ডেকে যদি বলেন যে তোমাদের স্পেয়ার স্পার্টস লিস্টেড রিটেল প্রাইসে দেব, মাননীয় মন্ত্রিমহাশয় যদি এই আশ্বাস দেন তাহলে হয়ত ধর্মঘট বন্ধ হতে পারে, তা না হলে সাংঘাতিক অবস্থার সৃষ্টি হবে, সেই জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং ট্রান্সপোর্ট মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। ট্রান্সপোর্ট মিনিস্টার এখানে আছেন, তিনি কি বলবেন যে বাস স্ট্রাইক হচ্ছে কি হচ্ছে না? তাদের এই গ্রাউন্ড অত্যন্ত লেজিটিমেট গ্রাউন্ড।

[2-30—2-40 p.m.]

**Mr. Speaker** : It is upto him.

**Shri Biswanath Mukherjee** : Why don't they fix retail prices for the manufacturers ?

**Mr. Speaker** : Mr. Mukherjee, you have drawn the attention of the House, now, I call upon Shri Mohammad Safiullah.

**Shri Md. Safiullah** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন এই রাজ্যে প্রায় ৭০ লক্ষ মৎস্যজীবি সম্প্রদায় আছে।

১৯৭১ সালের সেনসাস অনুযায়ী সেই যে ৭০ লক্ষ মৎস্যজীবি সম্প্রদায় এরা বিভিন্ন দাবী দাওয়া নিয়ে আন্দোলন করেছিল এবং ১৯৭২ সালে তাদের দাবী আদায়ের জন্য একটা বিরাট মিছিল নিয়ে এসেছিল এবং আপনি নিজে গিয়ে তাদের সামনে বক্তব্য রেখেছিলেন। তারপর ১৯৭২ সালে একটা মাষ্টার প্ল্যান গঠন করা হয় এবং আমাদের হাউসের মাননীয় সদস্য ডাঃ শান্তি কুমার দাশগুপ্ত সভাপতি এবং শ্রীঅর্ধেন্দু নস্কর মহাশয় সহ-সভাপতি নির্বাচিত হন। এখন সরকারী আমলারা এবং রাজ্য সরকারের এক ধরণের আমলারা এই কমিটিকে ভেঙ্গে দিতে চাচ্ছেন। তার কারণ হচ্ছে যে কমিটির কার্যকাল শেষ হয়নি। কমিটির অনেক রেকমেণ্ডেশন এখনো করার বাকী আছে, কতকগুলি জিনিসের উপর ষ্টাডি করার বাকী আছে। আমার কথা হচ্ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কমিটি সাব কমিটি গঠন করেছে সেই সাব কমিটিতে ডাঃ ধাংরাজ বা ডাঃ কোনারের মত মৎস্য বিজ্ঞানীরা আছেন তাঁরা রিপোর্টের অনুসন্ধান পেয়েছেন একটা এবং সেই রিপোর্টটি হচ্ছে এন, সি, গাঙ্গুলী, তাঁর লেখা দুই ভলুমে প্রায় ১৬ শত পৃষ্ঠার একটা মূল্যবান দলিল। তাতে আছে

To set upon Evaluation Committee of experts to find out causes of huge loss in all State Government fish and fish seed Farms.

এই কমিটির সুপারিশ যদি কার্যকরী করা হয় বা ওরা যদি অনুসন্ধান করে এটা রাজ্য সরকারকে জানান তাহলে অনেক কেলেঙ্কারীর কথা, অনেক চাঞ্চল্যকর তথ্য প্রকাশিত হয়ে পড়বে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ৭০ লক্ষ যে আমাদের মৎস্যজীবী সম্প্রদায় আছে যারা আমাদের ৪ কোটি ৪৪ লক্ষ জনসংখ্যার এক সর্ঠক অংশ এবং এদের মধ্যে ৩১টি সম্প্রদায় আছে এবং এছাড়াও নমশুদ্র, কোনরো ও ক্ষত্রিয়ের কিছু অংশ এবং মুসলমানদের মধ্যে নিকিরীও বারিজীবি সম্প্রদায় আছে। কাজেই এত বিরাট যে সম্প্রদায় আছে তাদের স্বার্থ রক্ষার্থে এবং আমাদের রাজ্যবাসীকে যাতে মাছ সাপ্লাই করা যায় সেইজন্য সরকারের কাছে এই কমিটিকে যাতে পুনর্জীবিত করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে এই সভায় অনুরোধ করছি।

**Shri Santosh Kumar Roy :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই মাষ্টার প্ল্যান কমিটির কার্যকাল শেষ হয়ে গিয়েছে। আমরা আশা করেছিলাম যে এর মধ্যেই কমিটি তাদের সুপারিশ বা বক্তব্য পেশ করতে পারবেন এবং আপনি যদিও এই সম্বন্ধে বিশেষ দৃষ্টি রাখেন এবং এই সম্বন্ধে আপনার যথেষ্ট উৎসাহ আছে মাষ্টার প্ল্যান তৈরী হোক এবং আপনি অনেক কিছু খোঁজ খবরও রাখেন সেইজন্য আপনার মাধ্যমে সদস্যদের জানাচ্ছি যে যাঁরা এই মাষ্টার প্ল্যানের সদস্য ছিলেন তাঁদের সঙ্গে আমি এপ্রিল মাসের প্রথমেই মিলিত হবো এবং যদি বুঝি যে তাঁদের কাজ এখনো কিছু বাকী আছে তাহলে সেটা তারা করবেন এবং নিশ্চয়ই তার জন্য এর কার্যকাল বৃদ্ধি করা হবে যাতে তাঁরা তাঁদের রিপোর্ট পেশ করতে পারে। মাননীয় সদস্যার উদ্বেগের কোন কারণ নেই যে এটাকে ধামা চাপা দিয়ে দেওয়া হচ্ছে বা অন্য কিছু বেরিয়ে পড়বে বলে চক্রান্ত হচ্ছে বা অন্য কারণে। আমি এই সম্বন্ধে আপনার মাধ্যমে সদস্যদের পুর্ণ আশ্বাস দিচ্ছি যে সরকার সত্যিকারের একটা প্ল্যান চায় যাতে পশ্চিম-বাংলার মাছের উৎপাদনের সঙ্গে সঙ্গে মৎস্যজীবিদের কল্যাণ হতে পারে। তাঁরা যথেষ্ট সময় দিয়ে অনেক কিছু করেছেন এবং এখন যদি তাঁদের কিছু কাজ বাকী থাকে তাহলে নিশ্চয়ই তাঁদের সেই সুযোগ ও সময় দেওয়া হবে।

**Shri Md. Safiullah :**
এটা এক্সটেনশন করার দরকার আছে।

**Dr. Santi Kumar Dasgupta :**
মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা বিষয়ে আপনার মাধ্যমে এখানে জানাতে চাই আমরা যে চিঠি পেয়েছি সেই চিঠি নিয়ে কালই একটা সভা হয়েছে, সেখানেই আমার

সবচেয়ে বড় আপত্তি। একটা কাজ ইনডিয়া গভর্ণমেন্টের এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট এখানে প্ল্যানিং কমিশনে লাগবে বলে দু-বছর ধরে একটা কাজ করিয়েছে একজন খ্যাতনামা অধ্যাপকের নেতৃত্বে, অনেক টাকা ব্যয় করেছে। করে বিরাট দুটি ভলিউম তৈরী হয়েছে এ খবর আমার জানা ছিল না, আশা করেছিলাম ডিপার্টমেন্টের জানা থাকবে। এখানে আমাদের বলা হয়েছিল স্টাডি গ্রুপ আমাদের সবকিছু আলোচনা করে প্ল্যানটা দিতে হবে। আমাদের কাছে যে শেষ চিঠি এল তাতে বলা হয়েছে যে এই বই এখন কনসাল্ট করা দরকার নাই। আমি এখানে আপত্তি করেছি যে যেটা ইনডিয়া গভর্ণমেন্ট প্ল্যানিং কমিশনে লাগবে বলে সার্ভে করা হল--১৯৭১-৭২-এর যে সব স্ট্যাটিস্টিক্স পাওয়া যাবে, ১৯৬১-এর যে স্ট্যাটিস্টিক্স সবকিছু ঘোরাঘুরি করে নিয়ে তারা বেশ করে কিছু লিখিয়ে নিয়ে, এটা প্ল্যানিং কমিশনে ফেলে দেবে। এখন আমাদের কমনসেন্স বলে একটা কথা আছে। আমি তার ভিত্তিতে আলোচনা করতে চাই। সুতরাং সেইসময় যে টাইম দিয়েছিলাম, এই টাইমটায় কনসাল্ট করা দরকার নাই, এই চিঠিটায় আমি সবচেয়ে আপত্তি করি এবং যদি তাই হয়, এই কমিটির চেয়ারম্যান আমি ভবিষ্যতে থাকব কিনা সেটা ভাবতে হবে।

**Shri Sachinandan Sau:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। সেটা হচ্ছে সারের ব্যাপার নিয়ে সারা পশ্চিমবঙ্গের কৃষকদের মধ্যে প্রচণ্ড বিক্ষোভ দেখা দিয়েছে। এর কারণ হচ্ছে স্পীকার মহাশয়, আমরা জানি যে পশ্চিমবঙ্গে সার কম আছে। কিন্তু যে সার আছে সেই সারও যথাসময়ে দেওয়া হচ্ছে না। এই সারের ডিস্ট্রিবিউশনের অব্যবস্থার জন্যই চাষী বেশী বিক্ষুব্ধ হয়ে পড়েছে। আমরা দেখলাম আমাদের জেলার যে বোরোধান, গম চাষ হল সেখানে চাষী কিছুতেই সার পেল না, এমন কি সরকার থেকে এই কথা বলা হয়েছিল যারা লেভির ধান দেবে তাদের যথাযথভাবে সার দেয়া হবে কিন্তু দেখা গেল যারা লেভির ধান দিয়েছে তাদেরও সার দেয়া হল না। বলা হল কো-অপারেটিভ থেকে সার দেওয়া হবে। কো-অপারেটিভের কাছে গেলে বলা হল চাষীকে ধান দিতে হবে। তারা বললো আমরা তো লেভি দিয়েছি। এই যে কার্ড আছে--তা সত্ত্বেও সার পাওয়া থেকে তারা বঞ্চিত হল। যে সময়ে গম এবং বোরো ধান চাষ হচ্ছে ঠিক সেই সময়ে যেটুকু সার আছে সেই সারও কো-অপারেটিভ থেকে এজেন্সীর মধ্য দিয়ে চাষী পেল না। মাননীয় স্পীকার মহাশয়, এটা আমাদের যে সার আমাদের দেশে কম আছে। কিন্তু বেশী দাম দিলে সার পাওয়া যাচ্ছে। এখানে আমার বক্তব্য হচ্ছে এই যে ত্রুটি এর বিহিত ব্যবস্থা হওয়া উচিত। আমাদের বীরভূম জেলা ছোট জেলা কিন্তু সেখান থেকে দেখতে পাচ্ছি বীরভূমের চাষীরা যথেষ্ট পরিমাণে লেভি দিয়েছে এবং যারা এখনও দেয়নি তাদেরও অতি সত্বর সেই লেভি দিয়ে দিতে হবে কিন্তু আমি দেখতে পাচ্ছি সেই বীরভূম জেলাকে ডিরেকটোরেট থেকে সারের পরিমাণ অত্যন্ত কম দেয়া হয়েছে। হাওড়া জেলাকে যে পরিমাণ সার দেয়া হচ্ছে বীরভূম জেলাকেও সেই পরিমাণ সার দেয়া হচ্ছে। যে বীরভূম জেলা লেভির ধান দেয়, যে বীরভূম জেলা সম্পূর্ণরূপে কৃষির উপর নির্ভরশীল সেই বীরভূমের চাষীদের জন্য সার সবচেয়ে বেশী ধার্য করা উচিত কিনা এটা বিবেচনা করবার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী এবং মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Asamanja De:**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার মিশনারী স্কুলগুলিতে যে পাঠ্য-পুস্তক আছে তাতে এমন বহু বিষয় অন্তর্ভুক্ত রয়েছে যা ভারতের কৃষ্টি, সংস্কৃতি, ঐতিহ্য ও ভাবধারার বিরোধী। আমি এই সভায় দাঁড়িয়ে ইতিপূর্বে লিখিত বই ইন্ডিয়া থ্রু এজেস, কিভাবে ব্ল্যাকহোল স্ট্র্যাটেজির অ্যাখ্যা করা হয়েছে, কিভাবে নেতাজী সুভাষচন্দ্রকে ট্রেটার এবং দেশদ্রোহী আখ্যা দেওয়া হয়েছে তা উল্লেখ করেছিলাম কিন্তু আমি দুঃখিত আমি তা

শিক্ষামন্ত্রীকে জানাতে পারিনি, তাই এর প্রতিকারও ঘটেনি। ভারতবর্ষের জাতীয় কংগ্রেস স্বাধীনতা আন্দোলনে যার অবদান অনবদ্য এবং অপরিসীম তার প্রতিষ্ঠা সম্পর্কে একটা বই আছে--এলিমেন্টারী সোসাল স্টাডিজ, তার বুক ফোর ১১৬ পাতায় জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠা হল কেন সেই সম্পর্কে লিখিত আছে,

"Very few Indians were selected for the Higher Government posts. This treatment hurt the people of India deeply. In 1885 Indian leaders established the Indian National Congress".

অর্থাৎ চিন্তা করুন এই বই-এর মাধ্যমে ভারতীয় জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠাকে কতখানি অবমাননা, কতখানি নীচু করা হয়েছে।

মাননীয় স্পীকার স্যার, মনিকা ফেলটনের লেখা একখানা বই—Down the Ages, book I-VIII আমার কাছে আছে। এর বুক ফাইভের পেজ ৯৯ দেখুন--Refereuce to Indian Independence সম্বন্ধে লিখেছেন—

On August 15, 1947, India became fully Independent, and was at the same time divided from Pakistan which also became independent.

এখানে স্যার, দেখুন পাকিস্তান সম্বন্ধে কী সব লিখেছে। দেয়ার ইজ নো মেনসান অফ ইনডাস্ট্রিয়াল সেনটার ইন ওয়েস্ট বেঙ্গল।

তারপর ফার্স্ট ন্যাশানাল রিসোর্সেস বাই জে, ফুসটি--সেখানে রিসোর্সেস সম্বন্ধে বলা হচ্ছে—

Damodar Valley fields of Tharia, Raniganj and Bokaro are the most-important parts in India they are all in Bihar.

আর কয়লাখনি সম্বন্ধে লিখতে গিয়ে বলেছে--রানীগঞ্জ বিহারে অবস্থিত। ১৯৭৩ সালের ১৮ই ডিসেম্বর তারিখে বিধানসভায় এ সম্বন্ধে আমি একটা প্রশ্ন তুলেছিলাম এই সম্পর্কে। তখন পশ্চিমবঙ্গের ডেপুটি ডাইরেকটর পাবলিক ইনস্ট্রাকসান, একটা সার্কুলার বের করে বললেন এর সমস্ত দায়-দায়িত্ব—অল হেডস অফ ইনসটিটিউসানস—আমি তাঁকে চ্যালেঞ্জ করছি। ইনডিয়া কাউন্সিল ফর দি স্কুল সার্টিফিকেট এক্সামিনেসান-এর যে সমস্ত প্রেসক্রাইবড টেক্সটবুক সরকার থেকে বের করা হয়, তারজন্য সরকারের কোন দায়িত্ব নাই?

শিক্ষাকে নিয়ে একটা চক্রান্ত করা হচ্ছে। বারবার শিক্ষামন্ত্রীকে এ বিষয়ে বলেও কোন প্রতিকার হয়নি। এবার আবার শেষবারের মত শিক্ষামন্ত্রীকে এর প্রতিকারের জন্য অনুরোধ করছি।

[2-40—2-50 p.m.]

**Shri Ananta Kumar Bharati :**

মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজ গরম পড়ার সঙ্গে সঙ্গে কলকাতায় বিশেষ করে খালের ওপারে উত্তর এবং দক্ষিণ বেলেঘাটা প্রভৃতি অঞ্চলগুলিতে কী ভীষণ জলাভাব দেখা দিয়েছে। এই সমস্ত অঞ্চলে পানীয় জল সাপ্লাই করা হয় ডিপ টিউবওয়েল-এর মাধ্যমে বিগ ডায়ামেটার টিউবওয়েল-এর মাধ্যমে। সেখানেও প্রত্যহ লোডশেডিং হওয়ার ফলে জল সরবরাহ বিঘ্নিত হচ্ছে। ফলে সাধারণ মানুষ একটা ভয়াবহ জল কষ্টের মধ্যে গিয়ে পড়েছে। মাননীয় মন্ত্রিমহাশয় এখানে উপস্থিত আছেন। তাঁকে সনির্বন্ধ অনুরোধ জানাই স্যার, আপনার মাধ্যমে তিনি অবিলম্বে এই সমস্ত অঞ্চলের জল সরবরাহের দিকে যেন তিনি নজর রাখেন।

**Shri Santosh Kumar Mondal :**

মাননীয় স্পীকার স্যার, আজকে আপনার মাধ্যমে একটী গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কার এবং পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবনের দিকে যাবার একমাত্র রাস্ত হচ্ছে ডায়মণ্ডহারবার রোড। আর যানবাহনের মধ্যে বাস রুট্ ৮০-এ, ৮৯বি। এই রুটে বাসের সংখ্যা অত্যন্ত কম। যাত্রীরা কিভাবে বাদুড়ঝোলা হয়ে এই সমস্ত বাসরুটে যাতায়াত করে তার বাস্তব অভিজ্ঞতা আমার আছে। আমি এই রুট দিয়ে রেগুলার যাতায়াত করে থাকি। গত সোমবার দিন এই রুটের একখানা বাসের জন্য এক ঘন্টা অপেক্ষা করেও বাসে উঠতে পারিনি। কাজেই আমি পরিবহনমন্ত্রীকে অনুরোধ জানাবো—এই ৮৯ রুটের বাসের সংখ্যা অবিলম্বে বাড়িয়ে দেওয়া হোক্।

**Shri Tuhin Kumar Samanta :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি একটী গুরুত্ব-পূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। কেউ কি শুনেছেন বর্দ্ধমান বিশ্ববিদ্যালয় বলে একটা বিশ্ববিদ্যালয় আছে? কেউ কি শুনেছেন সেই বিশ্ববিদ্যালয় বর্তমানে রেজিষ্ট্রার বিহীন অবস্থায় চলছে? কেউ কি শুনেছেন সেই বিশ্ববিদ্যালয়ের পি,জি, কাউনসিল-এর সেক্রেটারীর বদলে অন্য একজন লোক কাজ করছে? মাননীয় শিক্ষামন্ত্রীকে বর্দ্ধমান বিশ্ববিদ্যালয় সম্পর্কে অনেক কথা বলেছি; তাঁর কাছে এই অব্যবস্থার প্রতিকারের জন্য অনেক আবেদন নিবেদন করেছি। এই বর্দ্ধমান বিশ্ববিদ্যালয় একটা গুরুত্বপূর্ণ বিশ্ববিদ্যালয়—কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরে। গত ২৬শে জুলাই-এর ঘটনার পরে আমরা খুব অবাক হয়ে গেছি এই বর্দ্ধমান বিশ্ববিদ্যালয়ের রেজিষ্ট্রার, ফিন্যান্স অফিসার, পি জি, কাউনসিল-এর সেক্রেটারী—এদের একটী রাজনৈতিক চক্রান্ত করে ছুটী নিতে বাধ্য করা হয়েছে। অথচ আমরা পশ্চিমবঙ্গে শিক্ষার বড়াই করি, শিক্ষাদপ্তরের বড়াই করি। শান্তিমোহন ঘোষ ও অন্যান্য অফিসারকে এখনো জয়েন করতে দেওয়া হয় নাই।

তাই শিক্ষামন্ত্রী মহাশয়কে বার বার অনুরোধ জানাচ্ছি বর্দ্ধমান বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন দাবী দাওয়ার কথা কি ছাত্র ভর্তি, কি পরীক্ষা ব্যবস্থা, কি প্রশাসনিক ব্যবস্থা, কি চাকরীতে নিয়োগ, সেখানে একটার পর একটা দুর্নীতির পাহাড় জমে উঠেছে। আজকে শিক্ষা ক্ষেত্রে দুর্নীতির পাহাড় জমে উঠেছে। বর্দ্ধমান বিশ্ববিদ্যালয় বারুদের স্তুপে বসে আছে। সেই বারুদের স্তুপ যে কোন সময় ফাটতে পারে। তাই আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে বলতে চাই যে আপনি ব্যবস্থা করুন। আজকে শুধু বর্দ্ধমান বিশ্ববিদ্যালয় নয় সারা পশ্চিম বাংলার বিশ্ববিদ্যালয়ে নানা জিনিষ ঘটেছে। আপনাকে এর জবাবদিহি করতে হবে। তাই আপনার কাছে আবেদন করছি পশ্চিমবাংলার ছাত্র সমাজের পক্ষ থেকে যে আপনি এর জবাব দিন। আপনি এই দুর্নীতির বিরুদ্ধে জবাব দিন।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৫ই ফেব্রুয়ারী দক্ষিণ ২৪ পরগনায় মহেশতলায় একটি ঘটনা ঘটেছিলো। দক্ষিণ ২৪ পরগণার মানুষরা রেশানের দাবীতে অনশন করেছিলো এবং তারপর পুলিশ সেখানে ফায়ারিং করে এবং সেখানে সাংঘাতিক এজিটেসান হয়। একটা অর্ডার গেজেটে বেরিয়েছিলো।

Now, therefore, in exercise of the powers conferred by section 3 of the Commissions of Inquiry Act, 1952 (Act 60 of 1952), the Governor is pleased hereby to appoint a Commission of Inquiry consisting of Shri J. Sarma Sarker, retired Judge of the Calcutta High Court, to inquire in to the aforesaid matter with reference to the following points, etc., etc.

ফলোয়িং পয়েন্টের মধ্যে আছে ওয়াজ দি ফায়ারিং বাই দি পুলিশ জাষ্টিফাইড? এই ফায়ারিং যদি জাষ্টিফায়েড না হয় তাহলে তার বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হবে ইত্যাদি ইত্যাদি, সে ক্ষেত্রে গভর্নার বলেছেন,

To submit to the State Government a report embodying its finding and its recommendations thereon within thirty days from the date of publication of this notification in the Calcutta Gazette. By order of the Governor, B. R. Gupta, Chief Secretary to the Government of West Bengal.

আপনি জানেন যে সারা পশ্চিমবাংলা আজকে বারুদের স্তুপে বসে আছে এই খাদ্যের দাবীতে। মহেশতলার ঘটনা অত্যন্ত বেদনাদায়ক ঘটনা। সেখানের মানুষরা খাদ্যের দাবীতে, যে দাবী অন্যায় দাবী নয়, সেই দাবীতে তারা অনশন করেছিলো। তার উপর পুলিশ যে ভাবে নির্যাতন করে---দুটো তাজা প্রানকে তারা হত্যা করে। তার প্রতিবাদে সেখানের দক্ষিণ ২৪ পরগনার মানুষ তথা পশ্চিম বাংলার মানুষ আজ বিমূঢ় হয়ে পড়েছে যেখানে গভর্নার বলেছেন যে ৩০ দিনের মধ্যে এনকোয়ারির রিপোর্ট দাও। এখনও পর্য্যন্ত ১৬ তারিখ পেরিয়ে গেছে, আজ ২০ তারিখ হল অথচ আজ পর্য্যন্ত সেখানে অফিস হল না। সেখানে চেয়ার টেবিল এল না, এনকোয়ারির রিপোর্টের কোন কিছুই হল না। তাই আপনার মাধ্যমে জানাচ্ছি, কিছুদিন আগে একজন মাননীয় সদস্য বলেছিলেন যে খাদ্যের দাবীতে দরকার হলে আমরা আইন অমান্য আন্দোলন করবো। একটা যেখানে তাজা প্রাণ গেল তার কোন এনকোয়ারি হল না। তাই এই এনকোয়ারির রিপোর্টের ও পুলিসের গুলি চালানোর শাস্তি বিধানের দাবী জানাচ্ছি।

**Shri Kashinath Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাঁকুড়া জেলার অবস্থার কথা মন্ত্রিমহাশয়কে জানাই। স্বাধীনতার ২৭ বছর পরেও বাঁকুড়া জেলা কে-টি, আর ও ডি, আর এর উপর নির্ভর করে থাকতে হয়, বাঁকুড়ার নিপীড়িত মানুষ, দুঃস্থ মানুষ, কুষ্ঠ, রোগগ্রস্থ মানুষ নেগেটিভ পেটেন্ট কে নির্ভর করতে হয় এই টি, আর এর উপর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ পর্য্যন্ত সেখানে কোন কাজ আরম্ভ হয় নি।

এবং কাজ আরম্ভ না হবার জন্য সেখানে দেখতে পাই যে ঐ রোগগ্রস্ত এবং সমাজের অবহেলিত মানুষগুলি কাজ না পেয়ে তাদের মৃত্যু হচ্ছে। এছাড়া দেখতে পাই তন্তুজীবি পরিবারের মধ্যে, মৎস্যজীবি পরিবারের মধ্যে, মধ্যবিত্ত পরিবারের মধ্যে মৃত্যু হচ্ছে, একথা আমি জোর করে বলতে পারি। এখানে আমাদের প্রবীন সদস্য ভবতারণদা আছেন যাঁর বয়স ৭৫ বৎসর তাঁকে ওরা মাচ ঘেরাও করে রেখেছিল ঐ বিধবা অসহায় উদ্বাস্তু মহিলারা যারা যাঁতাকলে ময়দা ভাঙ্গতো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে অবস্থা দাঁড়িয়েছে তাতে সেই দুঃস্থ মানুষদের সামনে গিয়ে আমরা দাঁড়াতে পারছি না। রবিবার বিধানসভা থাকে না আমাদের সেখানে যেতে হয়। তাই আমি অনুরোধ করছি যে আপনি রবিবারও বিধানসভা খুলে রাখুন যাতে আমরা এখানে থাকতে পারি।

**Md. Dedar Baksh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রি-মহাশয়ের তথা পশ্চিমবাংলার মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি গত কাল আমার নির্বাচনী এলাকার ভগবানপুরে গিয়েছিলাম। সেখানে গিয়ে দেখলাম যে চাল পাওয়া যাচ্ছে না, কেরসিন পাওয়া যাচ্ছে না, কাগজ পাওয়া যাচ্ছে না। সেখানে আড়াই টাকা থেকে ২.৮০ পর্যন্ত চালের দর হয়ে গেছে। এবং রেসনে মাত্র ২০০ গ্রাম করে চাল যা দেওয়া হয় তাও ঠিক ঠিক ভাবে পাওয়া যাচ্ছে না। সেখানে কোন কাজ নেই। লোকের আর্থিক অবস্থা এমনই যে উপার্জন করে চাল কিনবে সে ব্যবস্থা নেই। লোকে ১০।১৫।২০ দিন ধরে ভাতের মুখে দেখতে পাচ্ছে না। ছেলেদের লেখাপড়া প্রায় বন্ধ হতে চলেছে

কাগজপত্র কিছু পাওয়া যাচ্ছে না। কেরসিনের অভাবে গরীব মানুষরা ঘরে বাতি জ্বালাতে পারছে না। স্যার, আমি বিশেষভাবে বলতে পারি যে এই অবস্থা কিছুতেই চলতে পারে না। তাই আমি এই বিষয়ে মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে অতি শীঘ্র এর ব্যবস্থা হওয়া উচিত। শুধু আমার অঞ্চল নয়, পশ্চিমবাংলার একাধিক গ্রাম আজ এই অবস্থায় রয়েছে। তাই এই অবস্থা অবসানের জন্য অতি সত্বর যাতে ব্যবস্থা নেওয়া হয় তার জন্য মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Amaresh Jana :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার গ্রামে গ্রামে চাষীদের ঘরে ঘরে সরকার পক্ষ থেকে কৃষি লোন আদায়ের নোটিশ দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যেআজকে গ্রামবাংলার শতকরা ৯৫টি পরিবার অন্নের জন্য হাহাকার করছে, সেখানে এখনও কোন টি, আর, জি, আর---এর ব্যবস্থা হয় নি। আজকে ইঞ্জিনীয়ারদের ধর্মঘটের জন্য মানুষের রুজিরোজগার একেবারে বন্ধ হতে চলেছে। সেই সময়ে এই কৃষি ঋণ আদায়ের নোটিশ মানুষকে অত্যন্ত ক্ষুদ্ধ ও অসহায় করে তুলেছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে যে সমস্ত ছোট কৃষি পরিবার রয়েছে যাদের পাঁচ একরের নীচে জমি, যাদের পরিবারে কোন চাকুরে নাই তাদের এই কৃষি ঋণের হাত থেকে মুক্তি দেওয়া হোক আর যাদের পাঁচ একরের বেশী জমি আছে তাদের প্রতি একটু বিবেচনা করে ঐ ঋণ আদায় করুন। আজকে যখন সমাজে শিক্ষক কর্মচারী ও অন্যান্য স্তরের লোকদের বেতন ভাতা বাড়ছে তখন ঐ গরীব কৃষকদের অবস্থার কথা মন্ত্রীসভা সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন এই অনুরোধ আমি রাখছি।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার এবং মন্ত্রীসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দেশের মানুষদের অন্তত পক্ষে প্রাণে বাঁচিয়ে রাখার জন্য আমরা যখন কোটি কোটি টাকা খরচ করছি ঠিক সেই সময়ে আমরা দেখতে পাচ্ছি যে কলকাতার উপকন্ঠে হাওড়া পৌর এলাকায় কি ঘটনা ঘটে চলেছে। আজকে হাওড়ায় পয়ঃপ্রণালীর জল পথে এক গলা জলে সব আবদ্ধ হয়ে উঠেছে। বস্তী এলাকায় এমন অবস্থা দেখা দিয়েছে যে সেখানে মানুষ চলাচল করতে পারছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় খবর পাবেন এখানে হাওড়া জেলার অনেক মাননীয় সদস্যরাও আছেন, সরকারী তথ্য আছে কিনা জানি না---আমাদের কাছে খবর যে চারিদিকে ময়লা ভেসে গিয়ে দুর্গন্ধ বেরুচ্ছে, এবং শত শত লোক তারজন্য হাসপাতালে ভর্তি হচ্ছে।

ডেলি মৃতের সংখ্যা হচ্ছে ১০ থেকে ১২ জনের মত এবং হসপিটালে নানাভাবে লোক আসছে। যে সমস্ত ধর্মঘটী ডাক্তারবাবুরা আজকে বলছেন জনসাধারণের প্রতি করণীয় কর্তব্যে রত আছেন এবং কর্তব্যের নমুনা এতটা দিয়েছেন বা দিচ্ছেন--আজকে আমরা ঘটনা কি দেখতে পাচ্ছি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পৌরবিভাগের মন্ত্রিমহাশয়, স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় এখানে উপস্থিত আছেন, হাওড়া পৌর এলাকায় যেভাবে কলেরায় মানুষের মৃত্যু হচ্ছে সে সম্বন্ধে আপনারা সরকারী কি তথ্য পেয়েছেন বলুন। কিন্তু স্যার, আমাদের কাছে যে সব খবর আসছে তাতে দেখা যাচ্ছে ডেলি ১০ থেকে ১২ জনের মৃত্যু হচ্ছে, অপর পক্ষে যেসব অস্বাস্থ্যকর পরিবেশের সৃষ্টি হয়েছে তাতে করে জনসাধারণের মনে ক্ষোভের সঞ্চার হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কয়েকজন সদস্য মিলে কলিং এ্যাটেনশন নোটিশ দিয়েছিলাম, কিন্তু আপনি হয়ত সেট গ্রহণ করতে পারেন নি। আজকে এখানে পৌরবিভাগের মন্ত্রী, স্বাস্থ্যবিভাগের মন্ত্রী বসে আছেন, আমরা ক্যাটিগোরিক্যালি শুধু জানতে চাই যে এই অস্বাভাবিক অবস্থা কবে নাগাদ দূর হবে--সেখানে মা, ভাই বোনেরা আজকে কলেরা রোগে আক্রান্ত হয়ে মৃত্যু বরণ করছেন, সেই মৃত্যুর হাত থেকে তাদের কবে অব্যাহতি দেওয়া হবে এবং

সংক্রামক রোগ আর যাতে চারিদিকে ছড়িয়ে না পড়ে তারজন্য কি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে সেটা আমরা জানতে চাই। পয়প্রনালীর জল নিষ্কাশন ব্যবস্থা অব্যাহতঃ রাখার জন্য পরিষ্কার করার ব্যবস্থা যাতে ঠিক মত ভাবে হয়, সহরে অস্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টি যাতে না হয় তার জন্য মাননীয় পৌরবিভাগের মন্ত্রী, স্বাস্থ্যবিভাগের মন্ত্রীর সঙ্গে আলোচনা করে কি কি ব্যবস্থা গ্রহণ করছেন পশ্চিমবঙ্গের জনতার তরফ থেকে আমি সেটা মন্ত্রীসভার কাছ থেকে জানতে চাই। আজকে এই রকম একটা অস্বাভাবিক পরিস্থিতিতে একটি কথা বলবেন না, এটা হতে পারে না। কলকাতার উপকন্ঠে এই রকম জিনিস ঘটে যাচ্ছে, এর সত্যাসত্য আছে কিনা সেটা আমরা মন্ত্রীদ্বয়ের কাছ থেকে জানতে চাই।

**Shri Subrata Mukhopadhaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাওড়ার বর্তমান অবস্থা সম্পর্কে মাননীয় সদস্যদের কিছু ওয়াকিবহাল করতে চাই। হাওড়া মিউনিসিপ্যালিটিতে প্রায় ১ মাস ধরে যে অসহনীয় অবস্থা চলছে সে সম্বন্ধে আপনারা বোধ হয় সকলেই অবগত আছেন। কিন্তু এই ক্ষেত্রে সরকারের সোজাসুজি করণীয় খুবই কম। তার কারণ, কর্মচারীদের দু একটি ইউনিয়ন ছাড়া বাদ বাকি সমস্ত ইউনিয়ন যে সমস্ত দাবী করেছেন--সেই ৩টি দাবী শুধুমাত্র শর্ত নয়, সরকারের পক্ষে গ্রহণ করা অসম্ভব। মাননীয় সদস্য যারা এখানে রয়েছেন তাদের জানাচ্ছি--তাদের এক নম্বর দাবী হল সেন্ট্রাল গভর্ণমেন্টের সমান ডি,এ, দিতে হবে। যে কোন সদস্য এখানে দাঁড়িয়ে বলতে পারেন যেখানে সরকারের কোন বিভাগের কর্মচারীরাই সেন্ট্রাল গভর্ণমেন্টের সমান ডি,এ, পান না, সেখানে হাওড়া মিউনিসিপ্যালিটির কর্মচারীদের সেন্ট্রাল গভর্নমেন্টের ডি,এ, দেওয়া সম্ভব? আজকে এর গভীরে যেতে হবে। সমস্ত ব্যাপারে হাজার হাজার সাধারণ মানুষ যেভাবে ভাবেন মাননীয় সদস্যরাও যদি সেইভাবে ভাবেন তাহলে একটু ভাববার বিষয় আছে। ২নং দাবী হচ্ছে ক্যালকাটা কর্পোরেশনের মত পে-স্কেল চালু করতে হবে। পে কমিটি চালু করে দেওয়া হয়েছে। সরকারের পক্ষ থেকে পরিষ্কারভাবে বলা হয়েছে পে কমিটি যে রায় দেবে সেই রায় সরকার দ্রুত কার্যকর করতে বাধ্য থাকবেন, আমরা বাধ্য থাকব। ৩নং দাবী হচ্ছে ৮০ টাকা করে প্রতিটি কর্মচারীকে ইন্টারিম রিলিফ দিতে হবে। জিনিসের দাম বেড়েছে বলে সরকারী কর্মচারীদের যে বাড়তি ভাতা হয়েছে, সেই ভাতা বিনা দাবীতে মিটিয়ে দেওয়া হয়েছে। কিন্তু সে সব সত্বেও যদি কেউ বলেন ৮০ টাকা করে দিতে হবে, যেখানে অন্য কোন জায়গার কোন স্টাফ পান না, সেটা আমাদের পক্ষে মানা সম্ভব নয়। এতে তারা প্রায় ৭৫ লক্ষ টাকা দাবী করেছেন। ভারতবর্ষের একটি মিউনিসিপ্যালিটিতে এ নজীর নেই। সেখানে ওয়েজ এন্ড মিন্সে ৬৭ লক্ষ টাকা দিতে হয়, যেখানে ২০ পার সেন্টও ট্যাক্স কালেকসান নেই, যেখানে মিউনিসিপ্যালিটির এমপ্লয়িরা প্রতি বছর বছর এই ধরণের ব্ল্যাকমেল করেন, যারা মিনিমাম ফাইভ পার সেন্ট লোককেও সার্ভিস দেন না, সে ক্ষেত্রে সরকার পক্ষ থেকে আমি আবেদন করছি এই ৩টি দাবীর কোনটাই মেনে নেওয়া বা স্বীকার করে নেওয়া বাঞ্চনীয় কিনা--তারা এই ধরণের দাবী করে আসছেন। আমরা তাই একটি স্ট্যান্ড নিতে চাই যে আপনাদের কাছে সহযোগিতা চাই, প্রেসের কাছে সহযোগিতা চাই। কিন্তু দুঃখের বিষয় সমস্ত প্রেস সহযোগিতা করছেন না। তারা এটা একটা নতুন কায়দায় সঙ্কীর্ণ রাজনীতি করবার চেষ্টা করছেন। ক্ষুদ্র রাজনীতি করবার চেষ্টা করুন আপত্তি নেই, যেখানে শুধু কংগ্রেসের স্বার্থ নয়, সরকারের স্বার্থ নয়, লক্ষ লক্ষ মানুষের স্বার্থ যেখানে জড়িত রয়েছে সেখানে কি রকম স্বার্থ সেটা জানা দরকার। কাজেই সঙ্কীর্ণতার উর্দ্ধে যাবার জন্য আমরা আবেদন জানাচ্ছি। আমরা কিছু কিছু কাজ সুরু করেছি, এন,ভি,এফ-রা নেমেছেন কাজে, এটা আনন্দের কথা। ৩টি ওয়ার্ডের নাইট সয়েলের কাজ সুরু করেছি। এটা খুব শক্ত কাজ, শুধু একা এন,ভি,এফ-দের দিয়ে সম্ভব নয়, তাই সেখানকার লোকাল ভলানটিয়ারস এবং সেখানকার এম,এল,এ-দের নিয়ে নাইট সয়েল পরিষ্কার করবার জন্য ব্যবস্থা অবলম্বন করেছি। আমি আপনার অনুমতি নিয়ে একটি ষ্টেটমেন্ট এখানে পড়ছি।

**Mr. Speaker** : *I will give you permission later on. Now, Shri Biswanath Chakraborty may like to make his mention. Let him do so.*

[ 3-00—3-10 p.m. ]

**Shri Biswanath Chakraborty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় বিদ্যুৎ সঙ্কট নিয়ে অনেক কথাবার্তা হয়েছে। স্যার, কোলকাতা এবং আশেপাশের জেলাগুলিতে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন বিদ্যুৎ সরবরাহ করে থাকে। এই একচেটিয়া বিলেতি প্রতিষ্ঠানটি যারা বিদ্যুৎ সরবরাহের দায়িত্ব প্রাপ্ত, তার চেয়ারম্যান ২৯-৯-৭৩ তারিখে বলেছিলেন যে, গভর্নমেন্টকে বলে দেওয়া উচিত যে, যদি এক্‌জিসটিং সাপ্লাই মেনটেন করতে হয় তাহলে অবিলম্বে বিদ্যুতের হার বাড়াতে হবে, তারপর বিদ্যুতের হার বাড়ান হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই ১৯৭৩ সালের সেপ্টেম্বর মাসের পর থেকে ক্রমশঃ ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের বিদ্যুৎ উৎপাদন কমছে। গত বছর তারা এই সময় যেখানে ৩৬০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতেন সেখানে এখন করছেন ২১০ মেগাওয়াট। স্যার, এর কারণ হচ্ছে কর্মচারীরাও মনে করেন, আমরাও সন্দেহ করি যে, জেনারেটিং ষ্টেশনগুলির মেনটেনেন্স ঠিকমত হয় না। সেখানে একটা স্যাবোতাজ করার চেষ্টা হচ্ছে এবং গভর্নমেন্টের উপর প্রচণ্ড চাপ সৃষ্টি করার চেষ্টা হচ্ছে। স্যার, এ ব্যাপারে আমি আশা করি সরকার নিশ্চয় দেখবেন। তাছাড়া স্যার, এই কম্পানী তার কর্মচারীদের সঙ্গে যে রকম ব্যবহার করছেন তাতে কর্মচারীদের মধ্যে একটা প্রচণ্ড অসন্তোষ-এর সৃষ্টি হয়েছে। কর্মচারীরা দাবী করেছিলেন যে, উৎপাদন বাড়াতে গেলে সমস্ত ইউনিয়ানগুলিকে স্বীকৃতি দিতে হবে। স্যার, এই কম্পানী একটা আনফেয়ার লেবার প্রাকটিশ করছে--তারা পার্মানেন্ট নেচার অব জবে কনট্রাক্ট লেবার সিসটেম চালু রেখেছে, যার ফলে ডিসট্রিবিউসান ডিপার্টমেন্টের কর্মচারীদের মাহিনা অনেক পরিমাণে কমে গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানকার কর্মচারীরা সেপ্টেম্বরে রিলে হাঙ্গার ষ্ট্রাইক করেছিলেন, তখন মাননীয় শ্রমমন্ত্রী ইনটারভেন করেছিলেন এবং মাননীয় বিশ্বনাথ মুখার্জী ও মাননীয় ইন্দ্রজিত গুপ্ত মহাশয়ের মারফতে বলেছিলেন যে এই ব্যাপারটা সেটেল করা হবে। কিন্তু স্যার, এই কম্পানীর চেয়ারম্যান কমিশনের নির্দেশ অমান্য করছেন। তারপর স্যার, তারা ওয়ার্ক-টু-রুল করেন এবং ডিসেম্বর মাসের ১৪ তারিখে টোকেন ষ্ট্রাইক করার সিদ্ধান্ত ঘোষনা করেন। তখন মাননীয় মুখ্যমন্ত্রী এ ব্যাপারে হস্তক্ষেপ করেন এবং বি,পি,টি,ইউ,সির প্রেসিডেন্ট মহম্মদ ইলিয়াস মারফত আশ্বাস দেন--রেডিওতেও বলেন, যে এই ব্যাপারটা দেখা হবে। কম্পানীকে বলেন, যে সমস্ত কর্মচারীকে ছাঁটাই করা হয়েছে তাদের নিয়ে নাও এবং ব্যাপারটা মিটিয়ে ফেল। কিন্তু স্যার, দুঃখের বিষয় কম্পানী এখনও কিছু করে নি, কোন অস্বীকৃত ইউনিয়ানকে স্বীকৃতি দেন নি, কর্মচারীদের যে মাহিনা কাটা হয়েছিল ডিসট্রিবিউসান ডিপার্টমেন্টের, সে মাহিনা এখনও পর্যন্ত রেস্টোর করা হয়নি। স্যার, এর ফলে কর্মচারীদের মধ্যে একটা প্রচণ্ড অসন্তোষের সৃষ্টি হয়েছে, তারা হয়ত এর ফলে আরো বড় ধরনের আন্দোলন করতে পারেন। স্যার, ঐ বিলেতি একচেটিয়া বাঘা বিদ্যুৎ কম্পানী যেটাকে ন্যাশানালাইজ করা হল না সেই কম্পানী সম্পর্কে আজকের কাগজে দেখলাম, গতকাল শ্রীপ্রিয়রঞ্জন দাসমুন্সীর এক প্রশ্নের উত্তরে লোকসভায় শ্রী কে, সি, পন্থ জানিয়েছেন, পশ্চিমবঙ্গ সরকার যদি এটাকে নিয়ে নিতে চান তাহলে আমরা সেটা কনসিডার করবো। স্যার, এই বিলেতি কম্পানীটি স্যাবোতাজ করছে--তারা একটু ভালভাবে মেনটেনেন্সের কাজ করলেই যেমন কাশীপুরে দুটি শিফ্‌টে কাজ করলে বিদ্যুৎ উৎপাদন বাড়ান যায়। কিন্তু তা তারা করছে না উপরন্তু শ্রমিক কর্মচারীদের নায্য দাবীকে স্বীকৃতি না দিয়ে, সরকারের প্রতিশ্রুতিকে পালন করতে না দিয়ে তারা একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি করছে এবং শ্রমিক কর্মচারীদের অসন্তোষ ও আন্দোলনের পথে ঠেলে দিচ্ছে। আজকে ঐ ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের শ্রমিক কর্মচারীরা মিছিল করে আসছেন, আমি আশা করি মাননীয় শ্রমমন্ত্রী তাঁদের সঙ্গে দেখা করে তাঁদের সমস্যার সমাধান করবেন।

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি এটা জানি, আমি ব্যক্তিগতভাবে এটাতে ইনভলভড ছিলাম, আমার সঙ্গে মিনিষ্টারের কথা হয়েছিল। কম্পানী যদি একদিকে প্রডাকসান স্যাবোতাজ করে, আনফেয়ার লেবার প্রাকটিশ করে এবং অন্য দিকে যদি গভর্নমেন্টের আদেশ অমান্য করে--গভর্নমেন্টের উভয় বিভাগের আদেশ অমান্য করে তাহ'লে কম্পানীর এই অমান্য করাটা কতদিন বরদাস্ত করা হবে সেটাই আমি জানতে চাই।

## Statement under Rule 346

**Shri Subrata Mukhopadhaya** : Mr. Speaker, Sir, a certain section of the employees of Howrah Municipality including the conservancy workers are in strike since 20th February 1974. Their main economic demands relate to revision of their scales of pay on the same footing as those in Calcutta Corporation, ad interim relief of Rs. 80 per month per head and sanction of D.A. at the same rate and scale as enjoyed by the Central Government employees. The acceptance of the aforesaid economic demands would have meant an extra expenditure of Rs. 75 lakhs a month which is beyond the capacity of this Municipality. The State Government has to give financial assistance to this Municipality to enable it to make salary payments to its staff every month at the existing scales of pay. Besides, a Pay Committee has already been set up to revise the scales of pay of the employees of this Municipality and other municipalities also. The employees have recently been given an interim ad hoc allowance of Rs. 30 per month per head in addition to the additional dearness allowance recently sanctioned to the State Government employees. The Municipality is heavily indebted and its financial liability amounts to nearly three crores of rupees. The leaders of the associations, viz., the Howrah Municipal Employees' Association and the Howrah Poura Karmachari Panchayet, were requested to call off the strike and not to press their economic demands which it was not only impossible for the Municipality to meet, but also difficult for the State Government to make any commitment for financial assistance for fulfilment of these demands. It was appealed to them to be amenable to reason and to call off the strike bearing in mind the suffering and hardship which the people of Howrah are undergoing as a result of stoppage of work particularly by the conservancy workers. They were also told that Government would make every possible effort to help the Municipality with necessary finances to improve its stock of conservancy equipments and materials so that the conservancy workers might not have any reason to complain for non-supply of the required conservancy materials. They were also told that every effort would be made to obtain the recommendations of the Pay Committee as quickly as possible. But the representatives of the unions and associations who are now conducting the strike were adament in their attitude and demanded immediate ad hoc financial relief to the employees costing about Rs. 2 lakhs per month. It is therefore quite clear that the employees of this Municipality are out to create difficulties and deadlock in the administration of the Municipality by putting forward demands which, they know, are beyond the cpacity of the Municipality to concede to.

In the circumstances, it is considered necessary that all employments of Howrah Municipality should be declared as Essential Services under Rule 119 of the Defence of India Rules in order to enable the authorites concerned to take suitable measures in dealing with the situation which may arise as a result of strike on unreasonable and unjustifiable grounds.

এটা আমি মাননীয় সদস্যদের কাছে আপনার মাধ্যমে প্রস্তাবিত করলাম। নীতিগত-ভাবে বিধানসভা চলাকালীন এই ধরণের প্রস্তাব পেশ করা হয়েছে বলে।

**Demand No. 57**

Major Heads : 312—Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries.

**Shri Santosh Kumar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৭নং প্রধান খাতের অধীন '৩১২--মৎস্য', '৫১২--মৎস্যচাষের মূলধনী ব্যয়' এবং '৭১২--মৎস্য ঋণ' খাতে ১৯৭৪-৭৫ সালের জন্য ১,৫২,৮৭,০০০ টাকা (এক কোটি বাহান্ন লক্ষ সাতাশী হাজার টাকা) ব্যয়বরাদ্দ মঞ্জুরীর প্রস্তাব উত্থাপন করছি।

তার আগে গত এক বৎসরে মৎস্য বিভাগের উদ্যোগে যেসব কর্মসূচি রূপায়িত হয়েছে তার একটি সংক্ষিপ্ত বিবরণ আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অবগতির জন্য নিবেদন করছি।

একান্তভাবে সীমিত বাজেট বরাদ্দ ও নানা বাধাবিপত্তি সত্ত্বেও মৎস্য উৎপাদন ও সরবরাহ বৃদ্ধির জন্য কয়েকটি উল্লেখযোগ্য প্রকল্প এই সময়ে চালু করা হয়। গত বছরে সদস্যদের কাছে মিশ্র চাষ বা কম্পোজিট ফিশ কালচার সম্পর্কে বলেছিলাম। এই প্রকল্পের মাধ্যমে কুলিয়া মৎস্যচাষ খামারে প্রায় ৬,০০০ কেজি মাছ হেক্টর প্রতি উৎপাদন করা হয়েছে, যেখানে প্রচলিত পদ্ধতিতে উৎপাদন হত মাত্র ৬০০ কেজির মত মাছ। এই পদ্ধতির সাফল্যের ফলে বর্তমান বৎসরে কৃষ্ণনগরের অঞ্জনা বিলে ভারতীয় কৃষি গবেষণা পর্ষদের সহায়তায় প্রায় সমপরিমাণ মাছ উৎপাদন করা সম্ভবপর হয়েছে এই মিশ্র চাষ প্রকল্প দ্বারা। মালদা, পশ্চিম দিনাজপুর, বর্ধমান ও মেদিনীপুর জেলাতেও এই মৎস্যচাষ পদ্ধতি চালু করা হয়েছে।

[3-10—4 p.m.]

এ বছর মৎস্যচাষীদের মধ্যে উন্নত মানের চারা পোনা হাজার প্রতি মাত্র দশ টাকা মূল্যে সরবরাহ করা হয়েছে গ্রামাঞ্চলে। ইতিমধ্যেই ৭৫ লক্ষ রুই-কাতলার পোনা বিলি করা হয়েছে আর অন্তত ২৫ লক্ষ বিলাতী রুই বা কমন কার্পের চারা বিতরণের কাজ শুরু হয়েছে। এসব থেকে প্রায় এগারো হাজার মেট্রিক টনের মত মাছ উৎপাদিত হবে। সরকারী কর্তৃত্বাধীনে যে তেরোটি ফিশ সীড ফার্ম আর বত্রিশটি ফিশ ফার্ম আছে সেগুলো থেকে গত আর্থিক বৎসরে ১,৪০০ কুইন্টাল মাছ এবং তেষট্টি লক্ষাধিক চারা ও চালা পোনা বাজারে সরবরাহ করা হয়েছে। এই উৎপাদন আগের বছরের তুলনায় যথাক্রমে শতকরা ৯০ ভাগ ও ২৫ ভাগ বেশী।

জরুরী গ্রামীণ কর্মসংস্থান এবং বিশেষ কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে গত বছর বিভিন্ন জেলায় প্রায় ৫৯৮ একর খাস জলাশয় সংস্কারের কাজ এখন প্রায় শেষ হয়ে এসেছে। এর মধ্যে চৌদ্দটি জলাশয়ে ফিশ ফার্ম ও সীড ফার্মের কাজ শুরু হয়েছে। আশা করা যায় এগুলি থেকে আগামী আর্থিক বছরে উৎপাদন শুরু হবে। কেন্দ্রীয় সরকারের অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প এবং রাজ্য সরকারের মৎস্য বিভাগের নিজস্ব কর্মসংস্থান প্রকল্পের সহায়তায় প্রত্যেক জেলাতেই সব রকমের জলাশয়গুলির বিশদ তথ্য সংগ্রহের কাজ আরম্ভ হয়েছে। এটি একটি বিশেষ গুরুত্বপূর্ণ প্রকল্প এবং মোট ৫৪৫ জন শিক্ষিত বেকার যুবক এই সম্পর্কিত তথ্যাদি সংগ্রহ করবার কাজে নিযুক্ত আছেন।

এবারে বাংলাদেশ থেকে মাছ আমদানীর সম্বন্ধে দু-এক কথা বলতে চাই। ১৯৭৩ সালের ২৮এ সেপ্টেম্বর থেকে বাংলাদেশের সঙ্গে মাছ আমদানীর একটি নতুন বাণিজ্য চুক্তি সম্পাদিত হয়েছে যার ফলে বাংলাদেশ থেকে বছরে তিন কোটি টাকার মাছ আমদানী করা যাবে। গত অক্টোবর থেকে এ বছরের ফেব্রুয়ারীর মাঝামাঝি পর্যন্ত সেন্ট্রাল ফিশারিজ কর্পোরেশন মারফত মোট এক হাজার ত্রিশ মেট্রিক টন মাছ আমদানী করা হয়েছে।

এবারে আগামী আর্থিক বছরে মৎস্য বিভাগের কয়েকটি বিশেষ প্রকল্পের সম্পর্কে কিছু বলব। আগামী আর্থিক বছর হল পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার প্রথম বছর। এই

ভাগের জন্য চতুর্থ পরিকল্পনার মোট বরাদ্দ ছিল মাত্র ২ কোটি ৮৫ লক্ষ টাকা। ফলে ই একান্ত সীমিত ব্যয়বরাদ্দ দ্বারা বিশেষ উল্লেখযোগ্য কিছু করা সম্ভবপর ছিল না। কিন্তু বারে পঞ্চম পরিকল্পনা বাবত কেন্দ্রীয় সরকারের কাছে যে ১২ কোটি টাকা দাবী করে-লাম তার মধ্যে প্রায় সাড়ে নয় কোটি টাকা প্ল্যানিং কমিশন মঞ্জুর করেছেন। তাছাড়া য়েকটি প্রকল্প বাবত কেন্দ্রীয় খাতে আরো প্রায় আড়াই কোটি টাকা এবং কিছু বিশেষ কল্প রূপায়ণে ব্যাঙ্কের বা অনুরূপ প্রতিষ্ঠানের সাহায্য বাবত আরো ৮।৯ কোটি টাকা বার আশা রাখি। অর্থাৎ চতুর্থ পরিকল্পনার চেয়ে প্রায় ৮ গুণ বেশী অর্থ বরাদ্দের যাগ পেয়ে পশ্চিমবঙ্গে মাছের ঘাটতি দূর করবার কাজে বর্তমান পরিকল্পনায় আরো শী সফল হতে পারব বলে আশা করি।

পঞ্চম পরিকল্পনায় যেসব স্বল্পমেয়াদী কর্মসূচি গ্রহণ করা হবে তার মধ্যে উল্লেখযোগ্য ঃ

(১) গ্রামাঞ্চলে সরকারী ও বেসরকারী জলাশয়গুলিতে 'মিশ্র চাষ পদ্ধতি'র ব্যাপক প্রসারণ, (২) ফিশ ফার্ম ও সীড ফার্মগুলির ব্যাপক সংস্কার, (৩) বাঁকুড়া, মেদিনীপুর ও রভূম জেলায় সরকারী বাঁধ বা খামার স্থাপন ক'রে ডিমপোনার উৎপাদন ও প্রজননকারী স্য বিতরণ, (৪) মৎস্য চাষে উৎসাহী শিক্ষিত বেকার যুবকদের সরকারী উদ্যোগে বিশেষ শিক্ষণ দিয়ে তাদের দ্বারা মৎস্য চাষ প্রসারের একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। সব যুবকেরা সমবায় সমিতি গঠন করলে সরকারী ফিশ ফার্ম ও সরকারী জলাশয়গুলি দের লিজ দেবার ব্যবস্থা করা হবে। এঁদের আর্থিক ঋণ দেবার পরিকল্পনাও গ্রহণ রা হয়েছে।

আগামী পাঁচ বছরে এই বিভাগ কয়েকটি দীর্ঘমেয়াদী প্রকল্পও গ্রহণ করেছে যার মধ্যে ল্লেখযোগ্য হল এইগুলি ঃ

১। পশ্চিমবঙ্গের হাজামজা বিল, দীঘি প্রভৃতি বৃহৎ জলাশয়গুলির আমূল সংস্কার ক'রে ঐগুলিতে বৈজ্ঞানিক পদ্ধতিতে মৎস্যচাষ করবার উদ্দেশ্যে বিল ফিশারী ডেভলপমেন্ট অথরিটি নামে একটি নূতন স্বয়ংশাসিত সংস্থা আগামী আর্থিক বছরে গঠন করা হবে।

২। স্টেট ফিশারী ডেভলপ্‌মেন্ট করপোরেশন নামে বর্তমান সংস্থাটির সাহায্যে একটি পূর্ণাঙ্গ পরিকল্পনার দ্বারা লবণ হ্রদ এলাকার ফিশারীগুলির সম্যক উন্নতিসাধন ক'রে মাছের উৎপাদন ও সরবরাহ বৃদ্ধি করার যে দীর্ঘমেয়াদী প্রকল্পটি জমির মালিকদের মামলার ফলে ব্যাহত হয়েছিল, কিছু কিছু মামলার ফল সরকারর অনুকূলে যাওয়ার এ প্রকল্প রূপায়ণে মৎস্যবিভাগ এখন বিশেষ উৎসাহী হয়েছেন। এই করপোরেশন দ্বারা মেদিনীপুর জেলার দীঘা ও আলামপুরে ও চব্বিশপরগনার মহারাজগঞ্জে তিনটি মৎস্যচাষ প্রকল্প রূপায়িত হচ্ছে ও এর থেকে প্রায় ৭০ হাজার টাকার মাছ ধরা হয়েছে।

৩। এই করপোরেশনকে গভীর সমুদ্রে মাছ ধরবার প্রকল্প রূপায়ণের দায়িত্ব দেওয়া হয়েছে। চব্বিশ পরগনার রায়চকে একটি মৎস্য বন্দর তৈরির কাজ কলকাতা বন্দর কর্তৃপক্ষকে দেওয়া হয়েছে। এই বন্দরে হিমঘর, বরফকল, ফ্রিজিং প্ল্যান্ট, ফিশ মিল প্ল্যান্ট প্রভৃতি প্রস্তুত করার ব্যবস্থা ঐ করপোরেশনই করবে। এর জন্য আনুমানিক ব্যয় ৩৫·১৩ লক্ষ টাকার মধ্যে কেন্দ্রীয় সরকারের দেয় ২৭·৬৩ লক্ষ টাকা সম্প্রতি কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন।

৪। মৎস্যবিভাগের প্ল্যানিং সেল'-এ বেসরকারী জলাশয়গুলির সংস্কার ও মাছের চাষের সম্প্রসারণের জন্য বিশেষ প্রকল্পগুলি রচিত হচ্ছে ও এগুলি রূপায়ণে ব্যাঙ্ক বা অনুরূপ আর্থিক সংস্থা থেকে অর্থ সংগ্রহের ব্যবস্থা করা হয়েছে। বনগ্রাম এলাকার

বিল বাঁওড় প্রভৃতির সম্যক সংস্কারের জন্য ১৯ লক্ষ টাকার বিশেষ প্রকল্পটির জন
ইউনাইটেড ব্যাঙ্ক অব ইণ্ডিয়া ইতিমধ্যে অর্থসাহায্য শুরু করেছেন।

৫। গত বছর মৎস্য বিভাগের অধীনে একটি সমবায় শাখা স্থাপনের কথা বলেছিলাম, এ
সমবায় শাখার মাধ্যমে চারটি মৎস্যজীবি সমবায় সমিতির বিশেষ প্রকল্প সুপারি
করা হয়েছে। বনগ্রাম এলাকার বাঁওড়গুলির সংস্কারের ক্ষেত্রে এই সমবায় শাখা
বিশেষ ভূমিকা রয়েছে।

মাননীয় সদস্যগণকে জানাচ্ছি যে, তাদের মূল্যবান ও সক্রিয় সহযোগিতা লাভে আ
বিশেষ আগ্রহী। এই পথেই আমরা পশ্চিমবঙ্গে ব্যাপক মৎস্য উৎপাদন কর্মসূচির লক্ষ্যে
পৌঁছতে পারব।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বক্তব্যটি রেখে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে
১৯৭৪-৭৫ সালের ব্যয়বরাদ্দের চাহিদা মঞ্জুরীর জন্য অনুরোধ করছি।

[ At this stage the House was adjourned till 4 p.m. ]

[ After Adjournment ]

[4-00—4-10 p.m.]

**Shri Gautam Chakravartty :** Mr. Speaker, Sir, on a point of order স্যার, স্টেট
ট্রান্সপোর্টের কর্মী ইউনিয়নের ৫০০০ কর্মী একটি মিছিল নিয়ে এখানে এসেছেন।

**Mr. Speaker :** It is not on a point of order, but on a point of information.

**Shri Gautam Chakravartty :**

সরি স্যার, স্টেট ট্রান্সপোর্টের শ্রমিক ইউনিয়নের ৫০০০ শ্রমিক একটি মিছিল নিয়ে এসেছেন
তাদের দাবী হচ্ছে ২৯ মাসের বকেয়া টাকা দিয়ে পে-স্কেল ঠিক করে দেওয়া এবং
টেম্পোরারী শ্রমিকদের পার্মানেন্ট করা ইত্যাদি। আমি তাই এই বিষয়ে বিভাগীয় মন্ত্রীর
কাছে আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যে, তিনি দয়া করে তাদের কাছে গিয়ে তাদের
বক্তব্য শুনুন এবং তাদের কাছে তাঁর বক্তব্য রাখুন এবং বর্তমান মন্ত্রীসভার যে বক্তব্য ত
রাখুন।

**Demand No. 57**

**Dr. Sk. Omar Ali :** Sir, I beg to move that the amount of the demand be reduced
to Re. 1.

**Shri Shish Mohammad :**

মিঃ স্পীকার স্যার, আজ মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয় মৎস্য চাষের ব্যয়বরাদ্দের দাবী
উৎথাপন করেছেন, সেই সম্পর্কে আমি আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে আপনার মাধ্যমে
দু-একটি কথা বলতে চাই। মিঃ স্পীকার স্যার, গত বছর তিনি যখন ব্যয়বরাদ্দের
দাবী উৎথাপন করেছিলেন, সে সময় আমি বক্তব্য রেখেছিলাম এবং কতগুলি কন্সট্রাকটিভ
সাজেশন রেখেছিলাম। বিগত বৎসরের কন্সট্রাকটিভ সাজেশনগুলির মধ্যে দু-একটি আমি

আশা করেছিলাম যে মন্ত্রিমহাশয় গ্রহণ করবেন। সমস্তগুলি গ্রহণ করা সম্ভব না হলেও দুই-চারটে গ্রহণ করে সেগুলির হয়ত তিনি বাস্তবে রূপায়িত করবেন এটা আমরা আশা করেছিলাম। এটা করে পশ্চিমবঙ্গে বর্তমানে মাছের যে বিরাট সমস্যা সেই সমস্যার খানিকটা সমাধান করবার চেষ্টা করবেন। কিন্তু তা হলো না। আমরা কেবল দেখতে পাচ্ছি মাছের ফটো, বায়ওলজি বইতে মাছের যে ছবি আছে, সেটাই কেবল আমরা দেখতে পাচ্ছি, আসল মাছ দেখতে পাচ্ছি না। আমরা আশা করেছিলাম যে কলকাতায় এসে হয়ত ২।৪টে মাছ দেখতে পাব, কিন্তু এখানেও সেই একই অবস্থা। মন্ত্রিমহাশয় এবারে ৩ কোটি টাকা অনুমোদন করবেন বাইরের দেশ থেকে মাছ আমদানী করবার জন্য। প্লেন-এ করে, জল-যানে করে, ট্রাকে করে, বাসে করে, ট্রেনে করে, তিনি কলকাতায় মাছ আমদানী করবেন এবং আমরা কলকাতায় এসে এর পর যদি মাছের আঁশ দেখা যায় তা হলেও না হয় বুঝব যে মাছ দেখলাম। পশ্চিমবঙ্গে চাল নেই, চাল খেতে পাচ্ছি না। কলকাতায় এসে পাচ্ছি আতপ চাল, মাছ ছাড়া আতপ চাল খাচ্ছি, অর্থাৎ সবলের বৈধব্য অবস্থা হয়েছে দেখছি। আর কত দিন পরে আমাদের দেশের এই বৈধব্য কাটবে জানি না। এই সরকারের উপর আর ভরসা করা যাচ্ছে না, ভগবানের উপর এখন ভরসা করতে হচ্ছে, তিনি যা করেন।

আপনারা গভীর জলে মাছ ধরার প্রকল্প নিয়েছেন, কিন্তু মাছ এমন বদমায়েস হয়ে গেছে যে সে গভীর সমুদ্রে নেবে গেছে। সন্তোষবাবু যদি ডুবুরী হতে পারেন তাহলে কিছু মাছ যদি ধরা যায়। গভর্ণমেন্ট স্টল-এ মাছ আমদানী করছেন এবং করাবেন। কিন্তু অভিযোগ হচ্ছে যে সেই মাছ ঠিকভাবে ডিস্ট্রিবিউসান হয় কি না? পশ্চিমবাংলায় টপ টু বটোম যেমন পয়সার খেলা সুরু হয়েছে মাছের স্টল-এ তার থেকে রেহাই নেই--সেখানেও স্মাগলিং চলছে। আইন অনুসারে যে রকমভাবে বন্টন করা উচিত তা হচ্ছে না। যাদের স্টল-এর মালিক করেছেন তাদের কাছে আপনি পরাজিত হবেন। যাহোক আমি এখন কয়েকটা সাজেসান দিচ্ছি। যে সমস্ত হাজা মজা বিল আছে যার কিছু গুরুপদবাবু গ্রহণ করেছেন বাকীগুলিকে আপনি গ্রহণ করে সংস্কার করুন। এর ৩টা ভাল দিক আছে। প্রথম হচ্ছে, পানীয় জলের কষ্ট দুর হবে এবং পানীয় জল ব্যতিরেকে অন্য কাজেও ব্যবহার করা যেতে পারে। দ্বিতীয় হচ্ছে, জল সেচ করা যেতে পারে। তৃতীয় হচ্ছে, মাছের চাষ হবে। মেদিনীপুর, বাঁকুড়া, বীরভূম, বর্দ্ধমান প্রভৃতি প্রত্যেকটি জেলায় হাজা মজা পুকুর বহু আছে। মুর্শিদাবাদ জেলার কাঁদি সাব-ডিভিসান ও সাগরদীঘিতে যা আছে সেগুলি যদি গ্রহণ করেন তাহলে কিছু হবে। এরপর মাছের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে জড়িত তাদের কল্যাণ করুন। মৎস্যজীবি সম্প্রদায়কে আপনি পশ্চাতে ফেলে রাখবেন না। আমার মতন লোকে যদি মাছ চাষের জন্য টাকা লোন দেন তাহলে তার দ্বারা আমার ঘর, চায়ের কাজ হতে পারে, কিন্তু মাছ চাষ হবে না। যদি উৎসাহ দিতে হয় তাহলে মৎস্যজীবি সম্প্রদায়কে সাহায্য দিন। সঙ্গে সঙ্গে অনুরোধ করবো মৎসজীবি সম্প্রদায়কে যারা গঙ্গার গর্ভে মাছ ধরে তাদের জগৎবেড় জাল দিয়ে সাহায্য করুন। যাতে তারা গঙ্গা গর্ভ থেকে মাছ ধরতে পারেন।

4-10—4-20 p.m.]

কাজেই আপনি তাদের এই বিষয়ে সাহায্য দিন। সঙ্গে সঙ্গে আপনার কাছে অনুরোধ করবো নৌকা তৈরি করার জন্য আপনি তাদের সাহায্য করুন। বিগত কয়েক বছর অভাবের ফলে তারা নৌকা তৈরি করতে পারছে না, তাদের নৌকা তৈরি করার জন্য সাহায্য করুন। কো-অপারেটিভ বেসিসে ছোট ছোট ইউনিট করে এরা যাতে মৎস উৎপাদন করতে পারে, ভাল নৌকা তৈরি করতে পারে তার জন্য অর্থ সাহায্য করুন। তাহলে দেখবেন পশ্চিমবঙ্গে মাছের সমস্যা সমাধান করতে না পারলেও খানিকটা এগিয়ে যাবে। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে রাইটার্স বিল্ডিংসে মৎস্যবিভাগে অন্য শিক্ষিত ছেলেদের না নিয়ে মৎসজীবিদের যে সমস্ত শিক্ষিত ছেলে আছে তাদের গ্রহণ করুন, তাতে

তাদের পেশাগত অভিজ্ঞতার সঙ্গে পুঁথিগত অভিজ্ঞতার মিলনে মৎস চাষের উন্নয়ন হ
কিন্তু আপনারা সেটা করছেন না, আপনারা দলবাজি করছেন। এই দলবাজি যদি ক
থাকেন তাহলে পশ্চিমবঙ্গে মাছের দেখা আর পাওয়া যাবে না, ঐ বর্ণবোধ বইএ, বায়ো
বই'এ মাছের ছবি দেখতে পাওয়া যাবে। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে ব
সময়ে গঙ্গা গর্ভে বা নদীতে জাল দিয়ে সর্বপ্রকার মাছের পোনা ধরা হয়। কলকা
হয়ত রুই, কাতলা, মৃগেল-এর পোনা আমদানি হতে পারে কিন্তু পাড়াগ্রামে বিভিন্ন ধর
মাছের পোনা খায়। আপনারা টক্, বিভিন্ন জিনিসে এই ছোট ছোট মাছ গ্রহণ করে
নদী গর্ভে জাল দিয়ে মাছের ডিমকে ধরে নেওয়ার ফলে পশ্চিমবঙ্গে মাছের বংশ বি
হয়ে গেছে। ১০ বছর আগে ছোট ছোট পোনা যেগুলি ৩শো ৪শো ওজনের মাছ হ
এই রকম মাছ ধরার সিসটেম ছিল, সেই সিসটেম চালু করুন এবং এই মাজের 
ধরাকে বেআইনী ঘোষণা করুন। কলকাতায় রুই কাতলা মৃগেল মাছের চাহিদা অ
কিন্তু গ্রামে চাষা-ভূষা মানুষ, তারা পুঁটি, খলসে, চিংড়ি, কই প্রভৃতি ছোট ছোট 
গ্রহণ করে, সেই ছোট মাছ ধরা বেআইনী ঘোষণা করুন। সর্বশেষে আর একটা ব
বলতে চাই সেটা হচ্ছে সুদীর্ঘকাল থেকে, বৃটিশ আমল থেকে গঙ্গা নদীতে আমাদের 
থানা এলাকায় বদ্দু হাজি সাহেব মাছ ধরার জন্য ৩০ বছরের লিজ নিয়ে ছিলেন। 
মৎসজীবি বংশে জন্ম গ্রহণ করেননি, মৎস চাষ বিশেষ জানেন না, তিনি মাছ ধরার 
লিজ পেয়েছেন। আমি আপনার কাছে অনুরোধ করবো সেটাকে আপনি গ্রহণ কর
গ্রহণ করে জাল যার জলা তার এই নীতি ঘোষণা করুন। আমি দেখেছি, এই বদ্দু হা
সাহেবের বাড়ী আমার বাড়ী থেকে কিছু দূরে, তার পাইককে মৎসজীবীদের পেটা
মৎসজীবীদের উপর অত্যাচার করতে। মৎসজীবীদের গঙ্গাতে মাছ ধরার অধিকার 
যদি তাঁর ইচ্ছা মত টাকা তাঁকে না দেয়। কাজেই আমার অনুরোধ আমি যে সাজেস
আপনার কাছে দিলাম আপনি সেগুলি গ্রহণ করুন।

কাজেই আমি অনুরোধ করছি আমি যেসব সাজেসান রাখলাম সেগুলি কার্যে পরি
করুন এবং কোন রকম দলবাজী না করে এই ঋণ যাতে প্রকৃত মৎসজীবীরা সকলে
পায় তার ব্যবস্থা করুন। এটা যদি করেন তাহলে দেখবেন পশ্চিমবঙ্গে মাছের যে সম
দেখা দিয়েছে সেটা দূর হবে। একথা বলে আমি এই গ্রান্টের বিরোধিতা করে বক্ত
শেষ করছি।

**Shri Sudhir Chandra Das :**

মাননীয় স্পীকার মহাশয়, মৎস্যদপ্তরের মন্ত্রিমহাশয় যে ব্যয়বরাদ্দের দাবী এখ
উৎথাপন করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি সমস্যার কথা তাঁর সামনে তু
ধরছি। মাছ বাঙালীর সবচেয়ে প্রিয় প্রোটিন খাদ্য এবং এই খাদ্য আমাদের শর
রক্ষা করে এটা ডাক্তারের মত সেটা আমরা জানি। এই খাদ্য উৎপাদনের জন্য দুটি 
খোলা আছে। এই দুটি পথের মধ্যে একটি পথের কথা মন্ত্রিমহাশয় আমাদের বলে
এবং আর একটি পথের কথা তিনি আমাদের বলেননি। আমাদের দেশের মধ্যে 
হাজা, মজা বিল রয়েছে সেগুলো থেকে সংগ্রহ করবেন বলেছেন। কিন্তু আর এব
জায়গার কথা আমরা জানি অর্থাৎ সমুদ্রকুলবর্তী এলাকা থেকে প্রতিদিন হাজার হা
মন মাছ কোলকাতা, আসানসোল, টাটা এবং হাওড়ায় আসছে। আমি জানি দিঘা থে
রসুলপুর এই যে ৩০ মাইল বিস্তৃত সমুদ্রতীর রয়েছে সেখান থেকে সেপ্টেম্বর মাস থে
৫ মাস প্রতিদিন ২০।২৫ খানা ট্রাকে করে ২ হাজার মন মাছ হাওড়া, টাটা, আসানসো
আসছে। এখানে যে উৎপাদন হচ্ছে তা থেকেই বোঝা যায় এখানে এর বিরাট সম্ভাব
রয়েছে। এই যখন অবস্থা তখন আমি মনে করি সমুদ্র থেকে যে মাছ ধরা হচ্ছে তার 
একটা স্কীম করা দরকার এবং সেখানে কি অবস্থা সেটা আমাদের জানা দরকার। কাঁ
তমলুক, ২৪-পরগনায় ইলিশ মাছ ধরার জন্য ব্যবস্থা রয়েছে জালের মাধ্যমে এবং 
২০ হাজার মৎস্যজীবী বিভিন্ন শিকার কেন্দ্রে গিয়ে মৎস্য শিকার করে। মাছ উৎপা
করবার এই যে বিরাট কেন্দ্র রয়েছে সেখানে গিয়ে তারা মাছ ধরে সরাসরি লঞ্চে করে নি

আসে। ট্রাকে যেটা আসছে সেটা আমি প্রকাশ করে বলেছি যে এই পরিমাণ মাছ আসছে এবং তার মধ্যে প্রচুর ইলিশ আসছে। এই পরিকল্পনা সফল করতে গেলে ব্যাঙ্গালোরে যেটা করেছে সেটা করা দরকার। অর্থাৎ তাঁরা সেখানে কান্ট্রিবোটে মেসিন বসিয়েছে এবং সব রকম মাছের কিভাবে ব্রিড করতে হয় সেটাও তারা করেছে। আমি মনে করি ঠিক সেই রকম ব্যবস্থা আমাদেরও করা দরকার। শিক্ষাকেন্দ্র থেকে শিক্ষা নিয়ে এসে সমুদ্রে মাছ ধরার কৌশল তাঁরা প্রয়োগ করেন। আমি প্রস্তাব করছি আমাদের দেশে যে কাঠের নৌকা আছে তাতে যদি মেসিন ফিট করা যায় তাহলে সেগুলি চলতে পারে। এই জিনিস উড়িষ্যা এবং কেরালায় শুধু এক্সপেরিমেন্ট নয়, তারা সেখানে সেটা চালু করেছে বলে আমার কাছে সংবাদ আছে। নোনা মাছগুলি তাড়াতাড়ি নষ্ট হয়ে যায়, কাজেই কান্ট্রি-বোটে যদি মেসিন বসান যায় তাহলে মাছগুলি তাড়াতাড়ি এসে পৌঁছাতে পারে। শুধু তাই নয়, আমরা যদি কান্ট্রিবোট চালাতে পারি তাহলে তার মাধ্যমে ২ হাজার লোকের সেখানে কর্মসংস্থান হতে পারে।

[4-20—4-30 p.m.]

আমি বিধানসভায় বার বার বলেছি হাজা মজা পুকুরের কথা। আমাদের বন্ধু মাননীয় সদস্য শীশ মহম্মদ সাহেব বলেছেন। আমি প্রশংসা করব যে সরকার ৬০০ একর জলাজমি উদ্ধার করেছেন এবং আমার এলাকায় ৮টী পুকুর সংস্কার করেছেন। কাজেই আমরা দেখছি এ সম্বন্ধে সরকার সত্যিকারের পদক্ষেপ নিয়েছেন। আমি বলতে চাই এতে বিরাট কর্মসংস্থানের সম্ভাবনা আছে। সেজন্য আমি বলি যে পুকুর গুলি কাটা হয়েছে তাতে ১০ হাজার লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে। এগুলি যদি সঠিকভাবে কেটে দিতে পারেন তাহলে আমাদের দেশের যুবক ছেলেরা মাছ উৎপাদন করতে পারবে এবং জমিতে ধান উৎপাদন করতে পারবে এবং এতে বিরাট কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে উপলব্ধি করতে অনুরোধ করি যে তাঁর দপ্তর যেন এই বিষয়ে সজাগ হন যে এই দপ্তরের মাধ্যমে শুধু বিরাট কর্মসংস্থানের নয় প্রচুর খাদ্য উৎপাদনের বিরাট সম্ভাবনা আছে। তাহলে আমাদের রাজ্য সরকারকে বাংলাদেশের সঙ্গে বছর বছর মাছ আনবার জন্য চুক্তি করতে হবে না। এক্ষুনি আমাদের ব্যপকভাবে উন্নয়নের কাজ আরম্ভ করতে হবে। তাহলে পশ্চিমবঙ্গে খাদ্যে এবং মাছে স্বয়ংসম্পূর্ণ হয়ে উঠবে, এবং হাজার হাজার লোকের কর্মসংস্থানেরও ব্যবস্থা হবে। এই কয়টী কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Nitaipada Sarkar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রিমহাশয় বাংগালীর প্রধান খাদ্য মাছ না দিতে পারলেও তিনি বক্তৃতা দিয়েছেন। আমরা তাঁর বক্তৃতায় যেমন মাছ পেলাম না তেমনি অভাগা মৎস্যজীবিদের যে জীবনের দুর্বিসহ জ্বালা সেই জ্বালা প্রশমিত করবার কোন কিছু পেলাম না। স্যার, আমরা এই বিষয়ে অনেকবার এখানে আলোচনা করেছি এবং বিশেষকরে আপনি নিজে জানেন যে এই মৎস্যজীবীদের অবস্থা, কারণ আপনি মৎস্যজীবী সমিতির সভাপতি। সেই সমিতির বিভিন্ন সভায়েও আপনি বক্তৃতা করেন তাদের দুঃখদুর্গতির কথা নিয়ে। আমি এই পরিস্থিতির ব্যাপার নিয়ে দু-একটি কথা এখানে উল্লেখ করতে চাই। মাননীয় মন্ত্রিমহাশয় ১৯৭২-৭৩ সালের বাজেট বক্তৃতায় তিনি নিজে স্বীকার করেছিলেন যে দীর্ঘদিন ধরে এই সমস্যার প্রতি যথোচিত গুরুত্ব না দেবার জন্য আমাদের দেশে মাছের অভাব এবং অনগ্রসর মৎস্যজীবীদের দুর্বিসহ জীবন সৃষ্টি হয়েছে। এটা আমাদের কথা নয় স্বয়ং মন্ত্রিমহাশয় নিজেই বলেছিলেন। আজকে রৌদ্রে পুড়ে জলে ভিজে শীতের ভোরবেলায় উঠে সামান্য গামছা কাঁধে নিয়ে যে মৎস্য-জীবী জীবনকে বিপন্ন করে মৎস্য শিকারের জন্য যায়, আজকে তারা কি অবস্থায় আছে মাননীয় মন্ত্রিমহাশয় উপলব্ধি করলেও তার পরিবর্ত্তনের জন্য তা তাদের বাঁচাবার জন্য সুনির্দিষ্ট কর্মসূচী হাজির করেন নি। আমাদের দেশে একটা কথা আছে যে কেউ মরে

বিল ছেচে আর কেউ খায় কৈ, এটা এদের জীবনে সত্য কথা। যে সমস্ত মৎস্যজীবিরা তাদের জীবন হাতে নিয়ে সমুদ্রে বা সাগরে বা সুঠিরবন অঞ্চলে মাছ ধরতে যায় তাদের যে পরিশ্রম সেই পরিশ্রমের ফল তারা পায় না। মাঝখানে যে সমস্ত মিডলম্যান আছে তারাই তাদের ৯০ ভাগ মুনাফা নিয়ে নেয়। মৎস্যজীবিরা তাদের ন্যায্য পাওনা তারা পায় না, তাদের পরিশ্রমের ফল ভোগ করে এই সমস্ত মিডলম্যানরা।

যদিও সরকারের হাতে ব্যাংক আছে বা বিভিন্ন কর্পোরেশন আছে তার মাধ্যমে সেই সমস্ত মাছগুলোকে কিনে ঐ মিডিলম্যানদের যে শোষণ সেই শোষণের হাত থেকে মৎস্য-জীবিদের বাঁচানোর বিশেষ কোন তথ্য মাননীয় মন্ত্রীর মধ্যে থেকে পাইনি। স্যার, মাননীয় মন্ত্রিমহাশয় দু'বৎসর আগে যে মাষ্টার প্ল্যান কমিটি করেছিলেন তিনি ঘোষণা করেছিলেন তাঁর বাজেট বক্তৃতায়, তার কপি আমার কাছে আছে, এই বাজেট বক্তৃতার কপিতেই তিনি বলেছিলেন যে তিনি মাষ্টার প্ল্যান কমিটি করে দিয়েছেন। মাষ্টার প্ল্যান কমিটি করে দিয়েছেন এবং তারা এক বৎসরের মধ্যেই রিপোর্ট সাবমিট করবে। তিনি যে রেজোলিউশন করেছিলেন সেই রেজোলিউশনের কপিও আমার কাছে আছে, সেই কপিতে তিনি বলেছিলেন যে, এই যে দুর্দশাগ্রস্ত মৎস্যজীবি এই মৎস্যজীবিদের জীবনের দুর্দশা লাঘব করবার জন্যই বা তার জীবনের মান উন্নয়নের জন্যই এবং সামগ্রিকভাবে বাংগালীর যে প্রধান খাদ্য মাছ সেই মাছের যাতে উৎপাদন বৃদ্ধি হয় তার জন্য এবং অন্যান্য কতকগুলি সমস্যা সমাধানের জন্য তিনি এই মাষ্টার প্ল্যান কমিটিকে নিয়োগ করেছিলেন এবং তারা এক বৎসরের মধ্যেই রিপোর্ট হাজির করবেন। কিন্তু, স্যার, আমি জানি যে আজ পর্যন্ত কোন পূর্ণাঙ্গ রিপোর্ট আসেনি। এক বৎসর পার হয়ে গিয়েছে, ১৯-৭-৭২ তারিখে যদি সেই কমিটি নিয়োগ করা হয়ে থাকে তাহলে ১৯-৭-৭৩ তারিখে তার রিপোর্ট হাজির হওয়া উচিৎ ছিল, রিপোর্ট আসেনি। এখনো সময় লাগবে, সেই রিপোর্ট এখনো তৈরী হচ্ছে না। আমি খবর নিয়ে জেনেছি ১১-১২টা মিটিং হয়েছে এবং অন্যান্য সেই মাষ্টার প্ল্যান কমিটির সদস্যদের যে সমস্ত প্রয়োজনীয় তথ্য বা সাজসরঞ্জাম দরকার তা তাঁরা সময়মত পাননি বা দিতে পারেননি, তা এখানে তিনি বিধানসভায় দাঁড়িয়ে বলে-ছিলেন, আমার প্রশ্নের জবাবেও বলেছিলেন যে এক বৎসরের মধ্যে কমিটি রিপোর্ট দেবেন, সেই প্রশ্ন আমার কাছে আছে, কিন্তু সেই রিপোর্ট এখানে আসেনি। একটা ইনটারিম রিপোর্ট এসেছিল শুনেছি, আমরা অবশ্য তার কপি পাইনি। সেই ইনটারিম রিপোর্টে যে বক্তব্য উপস্থাপিত করেছিলেন মাননীয় সদস্যগণ সেই বক্তব্য অনুযায়ীও প্রত্যেক ব্লককে ১৪-১৫, কি ২০টা করে ট্যাঙ্ক নিয়ে তাকে উন্নয়ন করা। শুধু কলকাতার মানুষদের মাছের ব্যাপার নয়, সমস্ত গ্রামাঞ্চলে এবং যাতে সমস্ত বাংলাদেশের মৎস্য চাষের উন্নয়ন হয় তার জন্য তাঁরা একটা ইনটারিম সুপারিশ করেছিলেন, আমি জানি স্যার, সেই সুপারিশও কার্যকরী হয়নি। আমরা জানি যে ২০ টাকা খয়রাতি দিলে মৎস্যজীবিদের কোন উন্নতি হতে পারে না বা চারা পোনা বা জালের জন্য কয়েকটি টাকা খয়রাতি দিলে মৎস্যজীবিদের উন্নয়ন হতে পারে না। আমরা জানি এবং তা বিভিন্ন সময়ে দেখে এসেছি। পঞ্চম পরিকল্পনাতেও দেখেছি যে জঘন্য ইতিহাস আমাদের এই বাংলাদেশেতে বিভিন্ন সময়ে বিভিন্নভাবে হয়ত কোটি কোটি টাকা খরচ হয়েছে, সব মিলিয়ে হয়ত কোটিকোটি টাকা খরচ হয়েছে কিন্তু মৎস্যজীবিরা যে তিমিরে সেই তিমিরেই আছে। আজকে স্বীকার করবেন যে ৭০ লক্ষ মৎস্যজীবি আছে সেই ৭০ লক্ষ মৎস্যজীবিদের বেশীর ভাগই—আমরা যদি মনে করি যে আমাদের দেশের ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে তাহলে, আমি জোরের সঙ্গে বলতে পারি যে এই ৭০ লক্ষ মৎস্যজীবি সম্প্রদায়ের আজকে সবাই প্রায় দারিদ্র সীমার নীচে কোনমতে ধুকে ধুকে বেঁচে আছে। জীবনে সংগ্রাম করছে কিন্তু বাঁচতে পারছে না। এই হচ্ছে বাস্তব চিত্র। এই অবস্থার মধ্যে দিয়ে আজকে আমাদের সামনে যে সমস্যা রয়েছে, ধরুন আমাদের এই বাংলা দেশের জন্য মন্ত্রিমহাশয় যাই মনে করুন, যে আমাদের ১১ লক্ষ মেট্রিক টন মাছ দরকার, কলকাতায় প্রায় ৫৩ হাজার মেট্রিক টন দরকার, তার মধ্যে সামান্য ভাগ আসে তাও আসে ৭০ ভাগ বাইরে থেকে, ফলে মাছের যখন এত চাহিদা সেই মাছকে আমরা উন্নত করতে চাচ্ছি এবং যে সমস্ত নদী, নালা, খাল, বিল রয়েছে সেইগুলিতে যদি বৈজ্ঞানিক প্রথায় আমরা মাছ চাষ করতে পারি তাহলে মাছের

উৎপাদন বৃদ্ধি হতে পারে। মাষ্টার প্ল্যান কমিটির বিভিন্ন সদস্যরা এবং প্রফেস গাঙ্গুলীর মত বিশিষ্ট গবেষক যাঁরা গবেষণা করছেন বা অন্যান্যরা তাঁরা মনে করেন আমাদের এখানে যে সম্পদ আছে সেই সম্পদের দ্বারাই আমরা মাছের উৎপাদন বাড়া পারি, সেই সুযোগ আমাদের এখানে আছে। কিন্তু আমরা সেই সুযোগের সদব্যহার কর না স্যার। আমরা দেখেছি আমাদের গবেষণা কেন্দ্রে, ফিসারিস্ রিসার্চ ইনিষ্টিটিউট যে ব্যারাকপুরে আছে তাঁরা রিসার্চ করে দেখিয়েছে যে এক কেজি মাছ ১-৭৪ পয়সায় ভ মাছ উৎপাদন হতে পারে এবং এই মাছ উৎপাদন ইকনমিক হতে পারে, লোকসানে কোন ব্যাপার নেই। কিন্তু আমি জানি, স্যার, যে ষ্টেট প্ল্যানিং ডেভালপমেন্ট কর্পোরেশ এটা আর একটা শ্বেত হস্তী অনেক টাকা বসে বসে গিলেছে কিন্তু উন্নয়ন বা প্রডাকশ দেখা গেল আমরা কিছুই পাচ্ছি না।

[4-30—4-40 p.m.]

আজকে কোর্টে অনেক মামলার সুরাহা হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রিমহাশয় বলেছে এই স্টেট ফিশারী কর্পোরেশন-এর বিভিন্ন জায়গায় বিভিন্ন কর্পোরেশনের নানা অপদার্থত নজির সৃষ্টি হয়েছে। এই সমস্ত ভেঙে ফেলে দিয়ে বাংলাদেশের সমস্ত নদী নালা নিজেদে কর্তৃত্বে এনে গবেষণা করে যাতে মাছের উৎপাদন বাড়ান যায়, তার ব্যবস্থা করুন। তি রায়চকের ব্যাপারে বলেছেন যে এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। এই ব্যাপারে তি ১৯৭২ সালে যে কথা বলেছিলেন, যে ভাষায় বলেছিলেন, মিলিয়ে দেখুন এবারেও সে কথাই বলেছেন। আমরা দেখেছি কেন্দ্র থেকে টাকা আসছে অথচ মাছের উৎপাদন বাড় না। আমি সংবাদপত্রের রিপোর্ট দেখেছি, লক্ষ লক্ষ টাকা কেন্দ্রে ফিরে যাচ্ছে। অ সেই টাকা নিয়ে মহাসমুদ্রে মাছ শিকারের ব্যাপারে মাছ উৎপাদনের ব্যাপারে কাজে লাগা পারছেন না। তাঁদের গাফিলতি এবং অপদার্থতার জন্যই কিছুই হচ্ছে না। আজকে মানন মন্ত্রিমহাশয় নিশ্চয়ই এই সমস্ত কেন হচ্ছে অনুসন্ধান করবেন। আমি আশা করি, আ গতবারে যা বলেছিলাম, যে সাজেশন দিয়েছিলাম, সেই পথে যদি তিনি অগ্রসর হন, তাহ তিনি কিছু করতে পারেন।

(এখানে সবুজ আলো জ্বালান হয়)

আমার আরও সামান্য কিছু সময় লাগবে। শীশ মহম্মদ সাহেব ইজারাদারদের ব বলেছেন, কিন্তু তাঁকে জানাই, আপনি মালিক নন, মালিক হচ্ছে, লীজ ডিডে আছে, শচ নাথ রায় এ্যান্ড আদার্স, রায় ফ্যামিলি হচ্ছে জমিদার, পাঁচ হাজার টাকায় লীজ নিয়ে গঙ্গা নদীর জলপথ, তারপর আট হাজার টাকা দিয়ে ৩০ বছরের জন্য লীজ নেওয়া হ ডিডে লেখা আছে, গভর্ণমেন্ট ইচ্ছা করলে এই ডিড বাতিল করে দিতে পারেন, র রাসমণি এই ব্যবস্থা করে দিয়েছিলেন যে, সমস্ত মৎস্যজীবি গঙ্গায় বিনা জলকরে ধরতে পারবে, মৎস্যজীবিরা নিজেদের জীবন বিপন্ন করে আজকে গঙ্গায় মাধ ধ সেখানে আমি সরকারের কাছে আবেদন করছি যে তাঁরা এই মৎস্যজীবিদের সমস্ত জল মুকুব করে দিন, নইলে তাদের এমন দুরবস্থা যে ঘটিবাটি নীলাম করে জলকর দিতে এবং আদায়কারীও বহু আছে। রাণী রাসমণি যে ব্যবস্থা করেছিলেন, তেমনি ব্য করুন। আমি কয়েকটি সাজেশন দিয়ে আমার বক্তব্য শেষ করব। আমি মনে করি বিজ্ঞানসম্মত প্রথায় এবং উন্নত পদ্ধতিতে যাতে মৎস্যজীবিরা মাছ ধরতে পারে, অবি তার ব্যবস্থা করতে হবে। মাস্টার কমিটির রিপোর্ট যাতে আগামী কয়েক মাসের ম পেতে পারি এবং প্রফেসার গাঙ্গুলির গবেষণামূলক উন্নত ধরণের তথ্যের ভিত্তিতে য মৎস্য চাষ হয় তার ব্যবস্থা করুন। মৎস্যজীবিদের জাল যার, জমি তার, এই অধি দিতে হবে। ১৯৫৩ সালে ল্যান্ড রিফর্ম এ্যাক্টে ট্যাঙ্ক-ফিশারী সম্বন্ধে যে ধারা রয়ে তা সংশোধন করবার জন্য ভূমিরাজস্ব মন্ত্রীর মাধ্যমে ব্যবস্থা করুন এবং এই ব্য নিয়ে মৎস্যজীবিদের অধিকার সেক্ষেত্রে স্বীকৃত হবে এবং যে দাবী আগে করেছি—স জলকর কো-অপারেটিভের মাধ্যমে যাতে বিলি হয় তার ব্যবস্থা করুন। কল্যাণীতে জল

রয়েছে, অন্যান্য জায়গায়তেও যে সমস্ত খাল, ব্যারাজ, ইরিগেশন ক্যানাল রয়েছে এবং আরও যে সমস্ত জায়গায় এই ধরণের জলকর রয়েছে, সেগুলি মৎস্যজীবি কো-অপারেটিভকে দেওয়া হয়, তার ব্যবস্থা করুন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Prodyot Kumar Mahanti :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের মৎস্যবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় আমাদের সামনে প্রায় দেড় কোটি টাকার মত এই মৎস্যবিভাগের বাজেটের জন্য রেখেছেন। এই দপ্তর একটী ছোট দপ্তর হলেও আজ পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের কাছে এটা একটা ইমপরটন্যাট ডিপার্টমেন্ট । আমি একথাবলবার জন্য দাঁড়াই নাই যে ১৯৭২ সালে এই সরকার ক্ষমতায় আসার পর এবং সন্তোষবাবু এই মৎস্যবিভাগের দায়িত্ব নেবার পর এই বিভাগ তিনি নষ্ট করে দিয়েছেন। আমি দাঁড়িয়েছি একথা বলবার জন্য যে ১৯৪৭ সালে দেশ বিভাগের পর থেকে গত ২৭ বছর ধরে যে টাকা এই বিভাগে দেওয়া হয়েছে, তা একটু খতিয়ে দেখলে দেখা যাবে--এই বিভাগের উন্নয়নমূলক কাজকর্ম একেবারেই নৈরাশ্যজনক। এরা নিজেদের বলছেন প্রগতিশীল সরকার, পরিবর্তন আনতে চান, তার জন্য আমি আমার বিবেকবুদ্ধিমত দু-চারটি কথা মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে রাখতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ১ কোটি ৫২ লক্ষ টাকার যে ব্যয়বরাদ্দ মন্ত্রিমহাশয় রেখেছেন, সেই বরাদ্দ সম্পর্কে তিনি যদি একটু খুটিয়ে দেখেন, তাহলে দেখতে পারেন--এই বরাদ্দ টাকার বেশী অংশ এসট্যাবলিসমেন্ট খাতে ব্যয় হচ্ছে; আর অতি সামান্য অংশই এর উন্নয়ন খাতে ব্যয় হচ্ছে। এঁরা আবার সমাজতন্ত্রের কথা বলেন! ব্যক্তিগত মালিকানায় সব নিয়ে নিচ্ছেন। তাহলে এই মৎস্য উৎপাদন বৃদ্ধি হবে কী করে? সমাজতন্ত্র করতে গেলে এই বাজেটকেও তো সেইমত উন্নত করতে হবে। সরকার যে সমস্ত জলাশয় জমি ইত্যাদি ব্যক্তিগত মালিকানা থেকে নিজের হাতে নিয়ে নিচ্ছেন, যা খাস হয়েছে, তার অতি সামান্য পরিমাণ তাদের হাতে এসেছে রিক্লেম হয়েছে এবং সেই সমস্ত জলাশয় থেকে যে মৎস্য উৎপাদন হচ্ছে তারজন্য যে টাকা ব্যয় হচ্ছে এবং ব্যক্তিগতভাবে প্রাইভেটভাবে এই মৎস্য উৎপাদনের যে ব্যয় হয় তার মধ্যে আকাশপাতাল পার্থক্য। এই সরকার মৎস্য বিশেষজ্ঞদের দ্বারা যে সমস্ত রিপোর্ট তৈরী করেছেন, সেই রিপোর্টে তাঁরা বলছেন পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের জন্য প্রতি বছর ৭ লক্ষ ৫২ হাজার টন মৎস্য দরকার হয়। আর সেখানে আমাদের সরকার উৎপাদন করছে প্রায় দেড় লক্ষ টন অর্থাৎ ১ লক্ষ ৫০ হাজার টনের মত। এই তো অবস্থা! আর সেন্ট্রাল ফিশারিস কর্পোরেশন কী করছেন? তারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা নিয়ে টাকা ধার দিতে দিতে লিকুইডেসান-এ যাবার উপক্রম হয়েছে। সেখানে ৪০০ বাঙ্গালীর চাকরী ঝুলছে। সরকার যদি এটাকে অধিগ্রহণ করেন--লোকসান না হয়--প্রফিট মেকিং হয়--তাহলে ভাল হয়। বলা হয়েছে এক হাজার বীজ তৈরী করতে প্রায় ২৪ পয়সা খরচ পড়ে। আমি বলি এই খরচ দশগুণ বাড়িয়ে দিন--তাতেও আপত্তি নাই। পশ্চিম-বাংলা সরকার এই এক হাজার বীজ বিক্রী করেন ও কেনেন ৪৪ টাকায়। আর ব্যক্তিগত ভেড়ীর মালিকরা ত্রিপুরা থেকে আনতে এই এক হাজার বীজের দরুন খরচ পড়ে মাত্র ৪ টাকা। এটা বিবেচনা করে দেখা উচিত কাদের অপদার্থতার জন্য পশ্চিমবঙ্গ সরকারের এত টাকা লোকসান হচ্ছে? ত্রিপুরা সরকার একহাজার বীজ ৪ টাকায় তৈরী করতে পারেন, আর আমাদের সেখানে ৪৪ টাকা খরচ পড়ে কেন? এ সম্বন্ধে মন্ত্রিমহাশয় একটু অনুসন্ধান করে দেখুন।

আজ পশ্চিমবাংলায় মাছের হাহাকার চলছে--বাংলাদেশ থেকেও মাছ বেশী আনছেন না। সরকার একসময় ভেড়ীর মালিকদের ডেকে এনে তাদের সঙ্গে একটী ভদ্রলোকের চুক্তি করেছিলেন যে সাড়ে চার টাকা দরে মাছ দিতে হবে। সরকারী স্টলওয়ালারা সেই মাছ

সাড়ে সাত টাকা দরে বিক্রী করে। আর সরকারী ষ্টল থেকে অন্যরা নিয়ে সেই মাছ ১০-০০, ১১-০০, ১২-০০, ১৪-০০ টাকা বিক্রী করে। কেন এই রকমটা হলো? সরকার যে মাছ সাড়ে চার টাকা কিনছেন তার ট্রান্সপোর্ট কষ্ট বেশী পড়ায় সেই মাছ সাড়ে সাত টাকায় ষ্টলে বিক্রী করেন। ব্যক্তিগত মালিকানায় ট্রান্সপোর্ট কষ্ট কম পড়ে, আর সরকারী মালিকানায় ট্রান্সপোর্ট কষ্ট বেশী পড়ে কেন সেটা সরকারকে খুঁটিয়ে দেখতে হবে। আজ মৎস্যমন্ত্রীকে দেখতে হবে যে টাকা সামান্য বরাদ্দ হলেও পশ্চিমবঙ্গের মানুষের কাছে এটা একটা মূল্যবান দপ্তর, প্রধান দপ্তর। যদিও আমরা এটাকে ছোট দপ্তর বলি; আজকে আমাদের দেখতে হবে ব্যক্তিগত মালিকানায় এক একরে ২২৮ কেজি যেখানে উৎপন্ন হচ্ছে, সেখানে সরকারী ফার্মে আমাদের উৎপন্ন হচ্ছে ৫৭ কেজি পার একর।

[4-40—4-50 p.m.]

সেখানে সরকারী ফার্মগুলিতে আমরা কি দেখছি। আমরা দেখছি যে মেদনীপুরের জুনপুটে সেখানে ৫৭ টাকা পার কেজি, পার একর খরচ হয় উৎপাদন করতে। অন্যধারে আমরা দেখছি যে ব্যক্তিগত মালিকানায় ২২৮ কেজি, পার একর তারা উৎপাদন করে। সেখানে সরকারী সংস্থায় হয় মাত্র ৫৭ কেজি, পার একর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলবো একজন প্রাক্তন মন্ত্রী যে কথা বলেছেন যে প্রশাসনিক ব্যয় কমাতে হবে। আজকে আমরা দেখতে পাচ্ছি যে দীঘাতে সেখানে সরকার ৮০ হাজার টাকা খরচ করে স্পিড বোট কিনেছেন। ৮০ হাজার টাকা খরচ করবার সেখানে দরকার ছিল না কারণ সে বোট সেখানে ঘুরতে পারছে না। এর বদলে সেখানে ছোট ছোট পানসি বা নৌকা কিনে তাতে মেশিন বসিয়ে যদি কম খরচে করা যায় তাহলে অনেক বেশী সংগ্রহ করতে পারা যাবে। আমার কথা হল এতে অনেক কম খরচে অনেক বেশী সংগ্রহ করা যাবে। ৮০ হাজার টাকা খরচ করে সেখানে স্পীড বোট কেনার দরকার ছিল না। প্রত্যেক ব্লকে যদি এরূপ করা যায় তাহলে তার ফল পাওয়া যাবে। আর একটা সংবাদ আমি মন্ত্রীমহাশয়কে দেবো কনফিডেনসিয়াল রিপোর্ট, ফার্মের লোককে তাদের ৫০ টাকা দিলে ব্যক্তিগতভাবে তাকে সকাল থেকে বিকাল পর্যন্ত দিলেই ১৪/১৫ মণ মাছ দিয়ে দেবে মাত্র ৫০ টাকার বিনিময়ে। এবং দেখা যাচ্ছে এর ফলে মাছগুলি তারা দীঘা-কলকাতা জুনপুট-কলকাতা তারা করছে। অথচ সেই টাকা সরকারী খাতে জমা পড়ছে না। কোন সরকারী অফিসার এ ৫০ টাকা নিয়ে করছে আমার ডায়রেক্ট নলেজের মধ্যে এসেছে। আমি কিছু দিনের মধ্যে মন্ত্রিমহাশয়কে জানাব। মন্ত্রিমহাশয়কে দিলেই যে সব দুর্নীতি দূর হবে তা আমি বলছি না। কিন্তু কোন অফিসার এরূপ করছে এবং তার ফলে এসটাবলিশমেন্ট খরচ বেড়ে যাচ্ছে সেটা দেখা দরকার। আজকে এ সব দূর না করতে পারলে আপনি দেড় কোটী টাকা বা দু কোটী টাকা যাই দিন না কেন সমস্তই জলে যাবে। তাই এই সমস্ত দূর করবার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এই কথা বলেই আমি আমার এই বাজেট-এর উপর বক্তব্য শেষ করছি।

**Shri Ram Krishna Bar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ১ কোটী ৮৭ লক্ষ ৫২ হাজার টাকা যে ব্যয়বরাদ্দ রেখেছেন তাকে আমি পূর্ন সমর্থন জানিয়ে আমি দু-চারটে কথা বলতে চাই। খাজা-মজা বিল সংস্কারের জন্য বিল ফিসারি ডেভালাপমেন্ট অথরিটি নামে যার কথা আমি গত বছর বলেছিলাম সেটা কার্য্যকরী হবে বলে আমি বিশ্বাস করি। এই সংস্থা একটা নয় প্রতিটা ব্লকে এরূপ একটা সংস্থা যদি করে দেওয়া হয়। আজকে প্রত্যেক ব্লকে না হলেও কোন কোন ব্লকে যাতে হয়। ফিসারি এক্সটেনসান অফিসার যারা আছে কিন্তু তাদের কাজের দিকে যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখবো যে গ্রামে-গঞ্জে যে সমস্ত পুকুর আছে সেখানে পুরান পদ্ধতিতে মাছ চাষ করা হয়। ফিসারি এক্সটেন-সান অফিসাররা আগে সে সমস্ত মৎস্যজীবিদের প্রকৃত উপদেশ দেবার জন্য গ্রামে-গঞ্জে

ঘুরে কাজ করতো। সেই জন্য আমি মন্ত্রিমহাশয়কে বলবো যাতে তিনি এ বিষয় একটু ততপর হন। আর একটা কথা স্টেট ফিসারি ডেভালাপমেন্ট কর্পোরেসান বলে যে সংস্থা তারা সল্ট লেকে সুন্দরভাবে মৎস্য চাষের ব্যবস্থার কথা তারা বলেছেন। কিন্তু কয়েকটা মামলা মোকদ্দামার ফলে সে কাজ এগোতে পারে নি। আজকে কিছু কিছু ক্ষেত্রে এই সংস্থার কাজ এগিয়ে যাচ্ছে। আমি মন্ত্রিমহাশয়কে বলতে চাই যে এই সল্ট লেক বা বিধান নগর যেখানে আগে মৎস্য চাষ হতো সেখানে আজকে মাছের চাষ বন্ধ হয়ে গেছে।

আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করে বলতে চাই যে এই যে সল্ট লেক যেখানে আজকে বিধান নগরী গড়ে উঠেছে সেখানে আগে প্রচুর মাছের চাষ হোত। সেটা এখন বন্ধ হয়ে গেছে। এবং সেই যে জায়গা যেখানে আজকে বিধান নগরী গড়ে উঠেছে সেখানে প্রচুর অনুন্নত সম্প্রদায়ের মৎস্য চাষী বাস করতো এবং তারা ঐ মাছ চাষ করে জীবিকা অর্জন করতো। কিন্তু তাদের আজ পর্য্যন্ত কোন পুনর্বাসনের ব্যবস্থা হয় নি। আজকে সল্ট লেক পরিকল্পনা কার্যকরী হতে চলেছে, কিন্তু সেখানে যে ঐ সমস্ত অনুন্নত শ্রেণীর লোক যারা ওখানে করে খেতো এখন যাদবপুর, সোনারপুর, ভাঙ্গর থানায় সেই সমস্ত অনুন্নত আদিবাসী শ্রেণীর লোক বাস করে। তারা বাস্তুহারা হবার পর সরকারী কোন সুযোগ পায় নি, আমি সরকারকে অনুরোধ করছি যাতে তারা এই সমস্ত যে সরকারী সুযোগ সৃষ্টি করা হচ্ছে তা থেকে যেন বঞ্চিত না হয় এই জন্য আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেই সঙ্গে সঙ্গে আজকে যে বিভিন্ন বেকারদের নিয়ে ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয়েছে তাদের ট্রেনিং দিয়ে বৈজ্ঞানিক পদ্ধতিতে যাতে মাছের চাষ হয় তার জন্য তাদের বিভিন্ন এলাকায় পাঠিয়ে দিয়ে ঐ পুরানো পদ্ধতি বদলে বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষ করার জন্য তারা উপদেশ দিয়ে পশ্চিমবাংলার মানুষের যে মাছের চাহিদা তা পূরণ করতে সহায়তা করবে এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : I understand, the Hon'ble Minister will take about 10 minutes' time for giving his reply. But the time for this Grant will expire at 4.53 p m. So, with the consent of the House I may extend the time by 15 minutes more. I think the House has got no objection to extend the time by 15 minutes.

[Pause]

So, with the consent of the House time is extended by 15 minutes more. i.e., upto 4-58 p.m.

**Shri Santosh Kumar Roy** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা যে বক্তব্য এখানে রেখেছেন তাঁদের সঙ্গে অনেকগুলি বিষয়ে আমি একমত। এটা ঠিক যে পশ্চিমবাংলায় মাছের উৎপাদন বৃদ্ধি করার যথেষ্ট সুযোগ সুবিধা থাকা সত্বেও দীর্ঘ দিন ধরে সেই প্রচেষ্টা না হবার জন্য এখানে মাছের যে চাহিদা তার তুলনায় উৎপাদন অতি কম। স্যার, আপনি জানেন বাঙ্গালীর খাদ্যের মধ্যে পুষ্টিকর খাদ্য হিসাবে মাছ প্রত্যেক বাঙ্গালীই খেয়ে থাকেন। সেই হিসাবে মাছের যে চাহিদা সেই অনুপাতে যোগান না থাকার ফলে অনেক বাঙ্গালীর ভাগ্যে মাছ জোটে না। সেইজন্য আগামী পঞ্চমবার্ষিকী পরিকল্পনায় আমরা একটা বৃহৎ পরিকল্পনা গ্রহণ করেছি যাতে এই চাহিদা অনুযায়ী মাছ উৎপাদন বৃদ্ধি করে বাঙ্গালীর যে মাছের অভাব পুষ্টিকর খাদ্যের অভাব সেই অভাব দূর করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শীশ মহম্মদ মহাশয় যে কথা বলেছেন সে সম্বন্ধে আমি বলি যে গঙ্গার যে বন্দোবস্ত সেটা অনেক দিন আগে থেকে হয়ে আছে। এখন যদি এটা সরকার গ্রহণ করে তাহলে সরকারকে অনেক টাকা ক্ষতিপূরণ দিতে হবে। তা নাহলে আইন অনুযায়ী তারা হাইকোর্টে ইনজাংসন করে বসবে। তবে এর পরে যাতে কো-অপারেটিভ করে ঐ সমস্ত মৎস্যজীবিরা যাতে সেখানে মাছ ধরে জীবিকা অর্জন করতে পারে তার ব্যবস্থা আমরা করবো—এই মেয়াদ আর বেশী দিন নেই। এছাড়া মাছ উৎপাদন বৃদ্ধি করার জন্য আমরা

স্বল্প মেয়াদী ও দীর্ঘ মেয়াদী পরিকল্পনা গ্রহণ করেছি। স্বল্প মেয়াদী পরিকল্পনায় আমরা গত বছর সাবসিডাইজড রেটে মাছের পোনা ১০ পার সেন্টিমিটার লোককে দিয়েছি এবং এ বছরও যাতে আরও বেশী সংখ্যক মাছ চাষীদের ঐ মাছের পোনা দিতে পারি তার ব্যবস্থা করেছি।

[4-50—5-00 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রদ্যোৎ মহান্তি মহাশয় বলেছেন ত্রিপুরায় কেন মাছের পোনার দাম ৪ টাকা, আর আমাদের পশ্চিমবাংলায় মাছের পোনার দাম বেশী কেন? আমি এই সম্বন্ধে বলছি যে সেখানে ৪ টাকা করে সাবসিডাইজড রেটে দেবার ব্যবস্থা হয়েছে। ত্রিপুরায় মাছের প্রয়োজনীয়তা কম। সুতরাং তাদের যে পরিমাণ মাছের পোনা বিতরণ করবার প্রয়োজন হয় তারা সাবসিডাইজড রেটে দেবার মত ক্ষমতা রাখেন। তারা সেখানে অল্প উৎপাদন করেন, অল্প বিতরণ করেন। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ১ কোটি বিতরণ করেছি। সামনের বছর পরিকল্পনায় আরো বাড়াতে হবে। আগামী পঞ্চমবার্ষিকী পরিকল্পনার মধ্যে ৫।১০ কোটি বিতরণের পরিকল্পনা নিতে হবে। সুতরাং যেখানে ৫।১০ সেন্টিমিটারে উৎপাদন খরচ ১৫ টাকা সেখানে আমাদের পড়ে ৪ টাকায় পোনার বীজ বিতরণ করার ব্যবস্থা করা সম্ভব নয়। আমরা সেইজন্য ৫ পারসেন্ট-এর উপর ছোট মাছ তার মূল্য স্থির করেছি সাবসিডাইজড রেটে ১০ টাকা এবং এই জাতীয় পোনা বাজারে বিক্রী হয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন প্রায় ৫০ থেকে ৬০ টাকা দরে। সুতরাং ১০ টাকাতেও যদি মৎস্যজীবিরা পায় তাহলেও তাদের অনেক উপকার হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য সুধীর দাস মহাশয় যে কথা বললেন আমাদের সেই পরিকল্পনা আছে। আমরা জানি সমুদ্রপকুলে যদি ব্যাপক মাছ ধরার ব্যবস্থা করা যায় তাহলে পশ্চিমবাংলায় পূর্ববাংলা থেকে আগত লক্ষ লক্ষ মৎস্য-জীবি ভাইদের উপকার করা যাবে এবং অনেক মৎস্যজীবী আছেন যাদের রুজিরোজগারের কোন পদ নেই, তাদের আর্থিক অবস্থারও যথেষ্ট উন্নতি করা যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেইজন্য আমরা নামখানা সমুদ্রপকুলে মাছ ধরার বন্দর নির্মাণ করছি। আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনায় দীঘার সমুদ্রোপকুলে এই রকম মাছ ধরার বন্দর নির্মাণের কথা ভাবছি। আমরা ২০০ যান্ত্রিক নৌকা যা দিয়ে সমুদ্রোপকুলে মাছ ধরা হবে, বিতরণের পরিকল্পনা গ্রহণ করেছি এবং এই পরিকল্পনার মাধ্যমে স্থির করেছি যাতে ব্যাংকের মাধ্যমে আরো বেশী সংখ্যক নৌকা এই সমস্ত মৎস্যজীবিদের বিতরণ করা যায় তার চেষ্টা আমার দপ্তর থেকে করা হচ্ছে, যারা অবশ্য এই মাছ ধরতে যাবেন তাদের বিতরণ করা হবে। সুতরাং এ সম্বন্ধে আমরা যথেষ্ট গুরুত্ব দিয়েছি এবং আমরা বিশ্বাস করি আমাদের দেশের মধ্যে যে সমস্ত বিল, বাঁওর আজে সেগুলিতে এবং তার সঙ্গে সঙ্গে সমুদ্রো-পকুলে মাছ ধরার ব্যবস্থা করতে যদি না পারি তাহলে আমাদের যে মাছের চাহিদা আছে সেই চাহিদা কিছুতেই মেটাতে পারব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নিতাইপদ সরকার মহাশয় কেন বললেন জানি না যে তাদের কোন সুপারিশ নাকি আমরা গ্রহণ করি না। তিনি যদি এটা খোঁজ রাখতেন তাহলে এটা বলতে পারতেন না। তিনি এটা দেখলে বুঝতে পারতেন এবারকার পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমরা সব চেয়ে বেশী গুরুত্ব দিয়েছি হাজা-মজা খাল, বিল-পুকুর সংস্কারের এবং এই বাবদে আমরা ৮।১০ কোটি টাকা ব্যয় করার কথা চিন্তা করছি এবং এগুলি সংস্কার করে এর মধ্যে আমরা মাছ চাষের ব্যবস্থা করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এটা জানি যদি বৈজ্ঞানিক পদ্ধতিতে মাছ চাষের ব্যবস্থা না করা যায়—আপনি জানেন পশ্চিমবাংলায় বৈজ্ঞানিক পদ্ধতিতে মাছ চাষ করে যে ফল পাওয়া গেছে, কমপোজিট ফিস কালচারের যে ফল পাওয়া গেছে, চাইনিজ কার্প, গ্রাস কার্পের যে উৎপাদন হয়েছে এত অল্প সময়ের মধ্যে আমাদের এখানে, ভারতবর্ষ কেন অন্যান্য দেশেও এত উৎপাদন হয়েছে কিনা সন্দেহ আছে—সেটা নিশ্চয় আপনারা অবগত আছেন। এটা একটা রেকর্ড উৎপাদন এবং ইনডিউস্ড ব্রিডিংয়ে যে মাছের বীজ উৎপন্ন করতে সক্ষম হয়েছে, যে ফল সেখানে পাওয়া গেছে, একজন নিরক্ষর মৎস্যজীবির কাছ থেকে এই কাজ কখনই আদায় হতে পারত না। আমরা সরকারে

আসার পরে আমার দপ্তর এই বিষয়ে সবচেয়ে বেশী গুরুত্ব দিয়েছে। শিক্ষিত মৎস্যজীবি যদি না পাওয়া যায়, তপসিলী সম্প্রদায়ের শিক্ষিত যুবকদের নিয়ে এসে এই সমস্ত কাজে তাদের প্রশিক্ষণ দিয়ে শিক্ষিত করে তুলব। সরকার হাজা-মজা খাল, বিল, বাঁওর সংস্কার করবেন এবং সরকারী যে সমস্ত ফিস ফার্ম আছে সেইগুলির সঙ্গে সমবায় ভিত্তিতে, ব্যক্তিগতভাবে এই সব উৎসাহী শিক্ষিত যুবকদের সঙ্গে একটা লিজের বন্দোবস্ত করা হবে যাতে করে তারা মাছ চাষ করতে পারে এবং এর জন্য প্রয়োজনীয় মূলধন মার্জিন মানি সরকার থেকে তাদেরকে দেওয়া হবে, তারা যাতে ব্যাংক থেকে ঋণ পেতে পারে তার জন্য ব্যবস্থা করা হবে এবং তাদের টেকনিক্যাল নো-হাউ দেবার জন্য অর্থাৎ কারিগরী জ্ঞান দেবার জন্য আমার দপ্তরের টেকনিক্যাল অফিসাররা এদের সঙ্গে যোগাযোগ রক্ষা করে চলবেন এবং এই ব্যাপারে সাহায্য করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই পঞ্চবার্ষিকী পরিকল্পনা নিয়ে আপনাদের সঙ্গে আলোচনা করেছি এবং যেসব মৎস্যজীবি অত্যন্ত উৎসাহী তাদের সঙ্গে আলোচনা করে বলেছি আমরা এবার আমাদের এক্সটেনসন সার্ভিস আরো বাড়াচ্ছি এবং কারিগরী এবং বৈজ্ঞানিক গবেষণার ফলাফলের সঙ্গে মৎস্য-চাষী, মৎস্যজীবিরা যাতে জানতে পারেন তার জন্য মৎস্য চাষের যে সমস্ত এলাকা আছে, যেখানে মৎস্যজীবিরা আছেন সেই সমস্ত জায়গায় আরো বিস্তারিত তথ্য সরবরাহ করার ব্যবস্থা করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্টেট ফিশারিশ ডেভেলপমেন্ট কর্পোরেশন সম্বন্ধে নিতাইবাবু অনেক কথা বললেন। তাঁর জানা উচিত যে বর্তমান সরকার ক্ষমতায় আসার পর এর অবস্থার অনেকখানি উন্নতি হয়েছে। এক বছরের মধ্যে তারা যে মাছের উৎপাদন তা বহু গুণ বৃদ্ধি পেয়েছে এবং তার যে লোকসান, সেটা অনেক কম হয়েছে। স্যার, আজ আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের এই আশা দিতে পারি যে হয়ত আগামী দু-এক বছরের মধ্যে এই স্টেট ফিশারিশ ডেভেলপমেন্ট কর্পোরেশনের লোকসান বন্ধ করে এটাকে একটা ভায়াবল ইউনিট আমরা করতে পারবো। স্যার, এটা ঠিক যে, আমাদের পশ্চিম-বাংলায় যে সম্পদ আছে—স্যুয়োরেজ ফেড ফিশারী, আমাদের সল্ট লেক এলাকায় আছে পৃথিবীতে এরকম সুযোগ কোন জায়গায় নেই। কিন্তু আপনারা জানেন, কায়েমী স্বার্থের বিরুদ্ধে আমাদের লড়াই করতে হচ্ছে। সেখানে হাইকোর্ট এবং সুপ্রিম কোর্টে মামলা করে তারা দীর্ঘকাল সেগুলি আটকে রাখার চেষ্টা করেছিল। আজকে আনন্দের সঙ্গে মাননীয় সদস্যদের জানাচ্ছি, আপনারা জানলে খুশী হবেন, তারা আজকে সুপ্রীম কোর্ট-এ হেরে গিয়েছে, এবং কিছু কিছু এলাকা আমরা গ্রহণ করতে যাচ্ছি। আমরা আশা করছি অল্প কয়েকদিনের মধ্যেই সুপ্রীম কোর্টের রায়ের নিষ্পত্তির ফলে আমরা সল্ট লেক এলাকা গ্রহন করতে পারবো। সবটা পেলে বৈজ্ঞানিক উপায়ে সংস্কার করে মাছের উৎপাদন বহু গুণ বৃদ্ধি করা যাবে এবং পশ্চিমবাংলা তথা কলকাতা শহরে মাছের সরবরাহ অনেক গুণ বাড়ান যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বাজেট বক্তৃতায় বলেছি যে, আমরা গভীর সমুদ্রে মাছ ধরার পরিকল্পনা গ্রহণ করেছি, সেজন্য আমরা ৪টি পেলিশ ট্রলার নিচ্ছি। কেন্দ্রীয় সরকার এবার বাইরে থেকে ২২টি ট্রলার আনার ব্যবস্থা করছেন, আমরা তার মধ্যে ৪টি পাবার আশা করছি। কেন্দ্রীয় সরকারের সাহায্য নিয়ে এখন একটি জার্মান ট্রলার গভীর সমুদ্রে মাছ ধরার এবং মাছ ধরার কাজে লাগানো হয়েছে এবং তাতে যা পাওয়া যাচ্ছে তা অত্যন্ত আশাব্যঞ্জক। গভীর সমুদ্রে মাছ ধরার পরিকল্পনা যদিও আগে ব্যর্থ হয়েছে তবুও ভবিষ্যতে এই পরিকল্পনা অনেকখানি সার্থক হবে বলেই আমরা আশা করছি। তারপর নিতাইবাবু বলেছেন, মধ্যস্বত্ব ভোগীরা, তারা এখনও মিডলম্যান, তারা গরীব চাষীদের মাছ কিনে নিচ্ছে এবং মুনাফা করে তাদের শোষণ করছে। স্যার আপনি জানেন, আপনিও এ নিয়ে আন্দোলন করেছেন, সরকারও চান এটা বন্ধ করতে, কিন্তু আপনারা জানেন, এই মাছের বাজারটা ছড়ানো বাজার এবং এটা পচনশীল দ্রব্য। কাজেই এই পচনশীল দ্রব্যকে সরকারী আওতায় এনে ব্যবস্থা করা অত্যন্ত কঠিন কাজ। সেইজন্য আমরা সমবায় সেল গঠন করছি এবং মৎস্যজীবিদের সমবায়ের আওতায় এনে তাদের অনুদান, মূলধন সরবরাহ করে মধ্যস্বত্ব ভোগী, ফড়িয়া,

পাইকার, এদের উপর যাতে তারা নির্ভরশীল না হয়ে পড়ে, তাদের বিক্রি না করে আমাদের বিক্রি করে তার ব্যবস্থা করা হয়েছে। আপনারা জানেন, সমুদ্র উপকূলের মাছ এখনও ফড়িয়া, পাইকার বা আড়তদারদের হাতে। আমরা সেইজন্য দুশো নৌকা নিয়ে কাজে অগ্রসর হচ্ছি। মৎস্যজীবিরা যাতে ব্যাংক থেকে আরো ঋণ পেতে পারেন তারজন্য আমার দপ্তর থেকে পরিকল্পনা করা হয়েছে। আমরা আশা করছি এই সমস্ত পরিকল্পনার মাধ্যমে আসতে আসতে আমরা মৎস্যজীবিদের আড়তদারদের কবল থেকে উদ্ধার করে এনে তাদের কল্যান বা মঙ্গল করতে পারবো। স্যার, আপনার সঙ্গে আলোচনা প্রসঙ্গেও আমি বলেছিলাম যে, মৎস্যজীবিদের যদি উন্নতি করতে হলে পশ্চিমবাংলায় মাছের উৎপাদন বৃদ্ধি করতে হবে এবং সরবরাহ বৃদ্ধি করতে হবে। তা যদি করা সম্ভব হয় তাহলে মৎস্যজীবিরা কাজ পাবে এবং তাদের কল্যাণ করা যাবে। শুধু কয়েকটা জাল বা নৌকা দিলেই মৎস্যজীবিদের কল্যাণ করা যাবে না। স্যার, আমার দপ্তরের এতোদিনের কাজ ছিল কিছু জাল আর নৌকা বিতরণ করা। আমরা সে ব্যবস্থার পরিবর্তন করতে চাইছি। তারপর শাশ মহম্মদ সাহেব বলেছেন, ঋণ দানের ব্যাপারে দলবাজী করবেন না। স্যার, ওঁর বলকে ঋণ দানের ব্যাপারে ওঁকেই দায়িত্ব দেওয়া হয়েছে। আমরা জনপ্রতিনিধিদেরই ঋণ বা অনুদান দেবার ব্যাপারে কর্তৃত্ব করে তার চেয়ারম্যান করে দিয়েছি। কাজেই কেন দলবাজী হবে তা আমি বুঝতে পারছি না। শাশ মহম্মদ সাহেব যদি নিজে দলবাজী করে থাকেন তাহলে বুঝবো অন্য কারোরও দলবাজী হচ্ছে। এখানে দলবাজীর কোন কারণ নেই। স্যার, সময় বেশী নেই কাজেই আর বলবার সুযোগ নেই, সব শেষে আমি আশা করবো, মাননীয় সদস্যরা যে কাট মোশান এনেছেন তারা তা তুলে নেবেন আর যদি না নেন তাহলে আমি তার বিরোধিতা করে শেষ করছি।

[5-00 - 5-10 p.m.]

The motion of Dr. Sk. Omar Ali that the amount of the Demand be reduced to Rs. 1 was then put and a division taken with the following result:

**NOES - 79**

Abdul Bari Biswas, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Abul Barkat Ataul Gani Khan
Choudhury, Shri
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar
Bapuli, Shri Satya Ranjan
Bar, Shri Ram Krishna
Basu, Shri Ajit Kumar (Mid.)
Bhattacharya, Shri Keshab Chandra
Bhattacharyya, Shri Pradip
Biswas, Shri Ananda Mohan
Biswas, Shri Kartic Chandra
Chakraborty, Shri Gautam
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan
Das, Shri Sudhir Chandra.
Deshmukh, Shri Netai
Dolui, Shri Rajani Kanta.
Dutt, Shri Ramendra Nath.
Datta, Shri Adya Charan
Ekramul Haque Biswas, Shri
Fazle Haque, Dr. Md.

Ghosh, Shri Lalit Kumar.
Ghosh, Shri Tarun Kanti.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hatui, Shri Ganesh.
Hembram, Shri Sital Chandra.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada
Khan, Samsul Alam, Shri.
Kolay, Shri Akshay Kumar.
Lohar, Shri Gour Chandra
Mahanto, Shri Madan Mohan
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram
Mahbubul Haque, Shri
Maiti, Shri Braja Kishore.
Maitra, Shri Kashi Kanta
Mandal Shri Arabinda.
Mandal, Shri Santosh Kumar.
Md. Safiullah, Shri
Md Shamsuzzoha, Shri.
Mitra. Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Moitra, Shri Arun Kumar.
Molla, Tasmatulla Shri.
Moslehuddin Ahmed. Shri
Mukherjee, Shri Mrigendra
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata
Mundle Shri Sudhendu.
Nag, Dr. Gopal Das
Nurunnesa Sattar, Shrimati
Panja, Shri Ajit Kumar
Parui, Shri Mohini Mohon
Patra, Shri Kashinath.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar Shri.
Roy. Shri Bireswar.
Roy, Shri Debendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal
Saha Shri Nirad Kumar.
Saha, Shri Radha Raman
Saren, Shri Dasarathi.
Sarker, Shri Jogesh Chandra.
Singha Roy, Shri Probodh Kuma
Sinha, Shri Atish Chandra.
Sinha. Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Talukdar, Shri Rathin.
Tudu, Shri Budhan Chandra.

AYES—119

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A H
Bhattacharyya, Shri Harasankar.
Bhowmik, Shri Kanai.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Dihidar, Shri Niranjan.
Duley, Shri Krishna Prosad
Ghosal Shri Satya.
Ghosh, Shri Sisir Kumar
Karan, Shri Rabindra Nath.
Lahiri, Shri Somnath.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Panda, Shri Bhupal Chandra
Phulmali Shri Lal Chand
Roy, Shri Aswini Kumar
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri
Soren, Shri Jairam.

The Ayes being 19 and the Noes 79, the motion was lost.

The motion of Shri Santosh Kumar Roy that a sum of Rs 1,52,87,000 be granted for expenditure under Demand No. 57—Major Heads : "312 Fisheries, 512—Capital Outlay on Fisheries, and 712—Loans for Fisheries." was then put and agreed to.

**Demand No. 52**

**Major Heads** : 305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (excluding Public Undertakings), and 705—Loans for Agriculture (excluding Public Undertakings.)

And

**Demand No. 53**

**Major Heads** ; 306—Minor Irrigation, 307—Soil and Water Conservation, 308—Area Development, 506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development, and 706—Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development.

**Shri Abdus Sattar :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই দাবী পেশ করতে চাই যে, মুলখাত ৫২নং ও ৫৩নং বাবদ যথাক্রমে "৩০৫—কৃষি", "৫০৫—কৃষি-খাতে মূলধন বিনিয়োগ" (সরকার পরিচালনাধীন সংস্থাসমূহ বাদে), "৭০৫—কৃষিঋণ" (সরকার পরিচালনাধীন সংস্থাসমূহ বাদে) এবং "৩০৬—ক্ষুদ্র সেচ", "৩০৭—মাটি ও জল সংরক্ষণ", "৩০৮—এলাকা উন্নয়ন", "৫০৬—ক্ষুদ্র সেচ, ভূমি সংরক্ষণ ও এলাকা উন্নয়নে মূলধন বিনিয়োগ" এবং "৭০৬—ক্ষুদ্র সেচ, ভূমি সংরক্ষণ ও এলাকা উন্নয়নে ঋণ বাবদ" ক্ষেত্রে ব্যয়ের জন্য মোট ৩৪ কোটি ৮৫ লক্ষ ২৪ হাজার টাকা মঞ্জুর করা হোক। কৃষির আওতায় অন্যান্য যে সব প্রকল্প ও কার্যসূচী অন্যান্য বিভাগ কর্তৃক রূপায়িত হয়ে থাকে,

তার জন্য ৫ কোটি ৬৪ লক্ষ ৭৬ হাজার ৩ শত টাকা উপরোক্ত অর্থের অন্তর্ভুক্ত। এখন আমি সাধারণভাবে পশ্চিমবঙ্গের কৃষি অবস্থা, যে সব সমস্যা ও অসুবিধা আমরা ভোগ করছি এবং অধিকতর কৃষি উৎপাদনের জন্যে আমরা যে মূল কার্যসূচী গ্রহণ করেছি, সে সম্বন্ধে সংক্ষেপে আলোচনা করতে চাই।

[ 5-10—5-20 p.m ]

১৯৭২-এর অভাবনীয় খরার পর পশ্চিমবঙ্গ এ বছর আবহাওয়ার অনুকূল অবস্থা লাভ করতে পারেনি। যথাসময়ে মৌসুমী বৃষ্টি বা বর্ষা স্বাভাবিকভাবেই সুরু হয়ে এক উজ্জ্বল সম্ভাবনা সৃষ্টি করেছিল বটে, কিন্তু শেষ পর্যন্ত আউশ ধানের জন্যে তা চূড়ান্ত প্রতিকূল হয়ে দাঁড়ায়। জুলাই মাসে (আষাঢ় ও শ্রাবণ) দীর্ঘকালীন খরা আউশ ফসলের ভয়ঙ্কর ক্ষতি করেছে। গত বছর আউশের উৎপাদন মোট ৭·৯৫ লক্ষ মেঃ টনের স্থলে এ বছর ৭ লক্ষ মেঃ টন উৎপাদন আশা করা হচ্ছে।

প্রাথমিক অবস্থায় আমন ধানের চাষ খুব আশাপ্রদ মনে হলেও অনিয়মিত বৃষ্টি এবং ঘূর্ণিঝড়ের দরুণ অক্টোবরের শেষভাগে ধানের মুকুল ঝরে যায়, নভেম্বরের মাঝামাঝি দানা গঠনের কাজ ব্যাহত হয় এবং ধান কাটার কাজ সুরু হওয়ার আগেই ডিসেম্বরের প্রথম দিকে পাকা ধান ঝরে যায়। ২রা নভেম্বরের প্রচণ্ড শিলাবৃষ্টিতে পশ্চিম দিনাজপুরের ধানের ব্যাপক ক্ষতি হয়। বিভিন্ন জেলায় এই ক্ষতির পরিমাণ দাঁড়ায় ৫ থেকে ৬০ শতাংশ এবং রাজ্যের ক্ষতির পরিমাণ গড়ে শতকরা প্রায় দশভাগ। এর ফলে আমন চালের গত বছরের মোট ফলন ৪১·৯ লক্ষ মেঃ টনের জায়গায় এ বছর অনুমানিক ৪৩·৭৩ লক্ষ মেঃ টন হয়েছে। গত বছরে পাটের মোট ফলন ২৭ লক্ষ বেলের জায়গায় এ বছর তা বেড়ে ৪০ লক্ষ বেলের রেকর্ড ফলন পাওয়া গেছে। এবং গত বছরের আড়াই লক্ষ বেলের জায়গায় এবার বাড়তি ৪ লক্ষ বেল মেস্তা পাওয়া গেছে। প্রসঙ্গক্রমে একথা উল্লেখ করা যায় যে, এবছর সেচ সেবিত পাটের জমি বেড়ে হয়েছে প্রায় ৬৫,০০০ একর।

অনুকূল আবহাওয়া সত্ত্বেও সার, বীজ ইত্যাদি উপকরণের অভাবে এবছর গমের জমির পরিমাণ কিছু কমেছে। আমাদের কৃষকরা বেশীর ভাগই অধিক ফলনশীল জাতের গম চাষে অভ্যস্ত বলে, তাঁরা যথাযোগ্য পরিমাণ সারের যোগান সম্বন্ধে নিশ্চিত না হয়ে উন্নত জাতের গম চাষ করতে চাইছেন না। গমের চাষ এবছর প্রায় ৮ লক্ষ একর হয়েছে। আগের বছরের চেয়ে এই এলাকা ১ লক্ষ একর কম। কিন্তু তবুও অধিকাংশ জেলাতেই ফলন ভালো হয়েছে বলে জানা গেছে। আশা করার যায় এবছর প্রায় ছয় লক্ষ টন গম পাওয়া যাবে। বর্ষার আনুকূল্যে সেচ খালগুলো এবং ডোবা পুকুর প্রভৃতি থেকে প্রচুর জল পাওয়া গেছে। প্রচুর জলের যোগান পাওয়ায় গমের জমি ৯৩·৫ লক্ষ থেকে ১৪ লক্ষ একর পর্যন্ত বাড়াবার এক কার্যসূচী নেওয়া হয়েছিল। সাধারণতঃ প্রয়োজনীয় বীজের শতকরা প্রায় ৭৫ ভাগ স্থানীয় অঞ্চল থেকেই পাওয়া যায়। কিন্তু গত বছরের খরার কারণে এবছর অনেক জায়গায় কৃষকরা বীজের গম খাদ্য হিসেবে ব্যবহার করেছেন এবং ঠিকমত সংরক্ষণ করতে না পারায় বেশির ভাগ গম বীজের মান নষ্ট হয়ে গেছে। বাইরে থেকে আমদানী করা গম বীজের চাহিদার পরিমাণ ধরা হয়েছিল প্রায় ১০,০০০ মেঃ টন কিন্তু সে জায়গায় মাত্র ৬,৯০০ মেঃ টন পাওয়া গেছে। দরকার মতো গমবীজ না পাওয়ায় এবং সারের অভাবে গমচাষে এই কার্যসূচীর সাফল্য ব্যাহত হচ্ছে। যা হোক, গম চাষের ঐতিহ্য নেই এমন ধরণের জেলা বাঁকুড়া ও পুরুলিয়াতেও যে গমচাষ জনপ্রিয় হয়ে উঠেছে, তা আনন্দের কথা। ডাল, শস্য, তৈলবীজ এবং বোরো ধানের চাষের আওতায় বাড়তি জমি আনার চেষ্টাও করা হয়েছে। ডি, ভি, সি, কর্তৃপক্ষের সঙ্গে আগাম যোগাযোগের মাধ্যমে অধিকতর সেচের জল সরবরাহ সম্বন্ধে নিশ্চয়তা পাওয়া গেছে। বোরো বাঁধের জল সহ উল্লিখিত যোগান পাওয়া জলের সদ্ব্যবহার করে আমরা আশা করছি এ বছর বোরো ধানের জমি রেকর্ড পরিমাণ বাড়ানো সম্ভব হবে। এবং তার পরিমাণ দাঁড়াবে প্রায় ৯ লক্ষ একর। যদি আমরা উপযুক্ত পরিমাণ সারের যোগান কৃষকদের দিতে পারি, তাহলে এ মরসুমে প্রায় ১০ লক্ষ মেঃ টন চাল উৎপন্ন হবে।

যখন বর্তমানের সমস্যা সমাধানের জন্যে আমরা কতকগুলো নির্দ্দিষ্ট মধ্যাবর্তী পদক্ষেপ নিচ্ছি, তখন খাদ্যে স্বয়ম্ভরতার উদ্দেশ্যে সম্ভাব্য সংক্ষিপ্ত সময়ে কৃষি উৎপাদন বাড়ানোর জন্যে প্রয়োজনীয় দীর্ঘ মেয়াদী উপায় সম্পর্কে আমরা মনোযোগী হয়েছি। পঞ্চম যোজনার শেষে পরিকল্পনা কমিশন যেখানে ১০·৫ মিলিয়ন টন খাদ্যশস্য উৎপাদনের লক্ষ্যমাত্রার প্রস্তাব করেছেন, সেখানে রাজ্য পরিকল্পনা পর্ষদ ১২ মিলিয়ন টন খাদ্যশস্য উৎপাদনের কথা বলেছেন। পর্ষদ কর্তৃক নির্দ্দিষ্ট এই লক্ষ্যমাত্রায় পৌঁছুতে আমার দপ্তর যথাসাধ্য চেষ্টা করবে। নানা বাধা নিষেধের মধ্যেও এই কার্যের রূপায়ন হবে বড় এবং ছোট খামারগুলোতে আধুনিক বিজ্ঞান ও কারিগরী বিদ্যার যথাযথ প্রয়োগ এবং কৃষকদের কাছে চাষের উপযোগী সবরকম উপকরণ যোগান দ্বারা। সাধারণভাবে আমাদের দেশে এবং বিশেষ করে পূর্বাঞ্চলে কৃষি ঋণ একটি বড় সমস্যা হয়ে আছে। যা হোক, একথা উল্লেখ করতে আমি আনন্দ বোধ করছি যে, গত এক বছরে সমবায় সমিতিগুলো অনেক সাফল্য-লাভ করেছে এবং কৃষকদের ঋণের চাহিদা মেটাতে ও অন্যান্য সাহায্য করতে সমিতিগুলো ক্রমে আরো বেশি সহায়ক হবে। এ রাজ্যে নানা স্তরে সমবায় সংস্থা গড়ে তুলতে এবং শক্তিশালী করে তুলতে আমার বিভাগের পক্ষ থেকে আমরা যথাসাধ্য চেষ্টা করছি। রাসায়ণিক সারের অভাব একটি বড় সমস্যা হয়ে থাকবে এবং পরিকল্পনা তৈরীর সময় আমাদের তা মনে রাখতে হবে।

গত বছর কৃষিবিভাগের ব্যয়বরাদ্দ পেশ করাকালে আমি এ রাজ্যে ক্ষুদ্র সেচ কর্পোরেশন গড়ে তোলার প্রস্তাব করেছিলাম। ব্যাঙ্কসমূহ থেকে বৃহদায়তনের ঋণ পেতে এ ধরনের কর্পোরেশন কার্যকরী হবে। আমি সভায় একথা জানাতে অত্যন্ত আনন্দবোধ করছি যে, এ বছরই ২৯এ জানুয়ারী পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ কর্পোরেশন রেজিস্টার্ড হয়েছে। গভীর নলকূপ এবং নদীসেচ প্রকল্প সহ কয়েকটি জেলায় বৃহদাকার ক্ষুদ্রসেচ প্রকল্প গ্রহণ করতে এই কর্পোরেশন এরই মধ্যে রিপোর্ট তৈরী করছেন। এ বছরের ২রা জানুয়ারী রাজ্য সরকার পশ্চিমবঙ্গ রাজ্য জল পর্ষদ গঠন করেছেন। এর মূল কাজ হবে ভূগর্ভস্থ জল-সম্পদ খুঁজে বের করা এবং যত রকমভাবে জল-সম্পদ পাওয়া যায়, রাজ্যের সর্বাধিক উপকারের জন্য তার বিধিবদ্ধ প্রয়োগ বিষয়ে নির্দ্দেশ দেয়া। এই পর্ষদ গঠনের কথা ভেবে দেখতে গিয়ে আমরা এই কথা বুঝেছিলাম যে, ভূমির উপরিভাগের জল-সম্পদ এবং ভূগর্ভস্থ জল-সম্পদ, এই দুয়ের মিলিত ব্যবহারেই রাজ্যের চূড়ান্ত উপকার পাওয়া যেতে পারে। এবং আমাদের দেশে সাধারণতঃ যা হয়ে থাকে, সেভাবে একমাত্র মাটির নীচের জল-সম্পদের ব্যাপারেই জল-পর্ষদের কার্যাবলীকে নির্দ্দিষ্ট রাখার উপদেশ দেয়া ঠিক হবে না, তাও আমরা বুঝেছিলাম।

১৯৭৪-৭৫ সালে ৮৫ লক্ষ মেঃ টন খাদ্যশস্য অর্থাৎ ৭০ লক্ষ টন চাল (আইশ ১০, আমন ৫০ এবং বোরো ১০ লক্ষ মেঃ টন) এবং ১০ লক্ষ মেঃ টন গম উৎপাদনের নির্দ্দিষ্ট লক্ষ্য আমাদের আছে। ডালশস্য ও অন্যান্য তণ্ডুল জাতীয় শস্য উৎপাদনের লক্ষ্য রয়েছে যথাক্রমে ৩·৫ লক্ষ মেঃ টন ও ১·৫ লক্ষ মেঃ টন। পাটের জমি সম্প্রসারণের কোনো প্রস্তাব নেই। অধিকতর নিবিড় চাষের মাধ্যমে এবং আরো বেশি জমি নিশ্চিত সেচের আওতায় এনে আরো বেশি পাট উৎপাদন সম্ভব হবে। তৈলবীজ ও আখের উৎপাদনেও যথেষ্ট গুরুত্ব দেয়া হয়েছে। তৈলবীজ ও আখের উৎপাদনের লক্ষ্যমাত্রা ঠিক করা হয়েছে যথাক্রমে ৮০,০০০ হাজার মেঃ টন ও ১৮·৫ লক্ষ মেঃ টন। আমেদপুরে কয়েক বছর ধরে যে চিনির কল বন্ধ হয়ে আছে, আশা করা যায়, তা আগামী মরসুমে থেকে চালু হবে। কলের পারিপার্শ্বিক এলাকার জন্যে একটি নিবিড় ইক্ষু উন্নয়ন কার্যসূচীও নেয়া হয়েছে। এই সময়ে ৩০ লক্ষ একর জমি অধিক ফলনশীল ধান চাষের আওতায় (আউশ ৫, আমন ১৫ এবং বোরো ১০) এবং ১২ লক্ষ একর উন্নত জাতের গম চাষের আওতায় আনা হবে। গমের কথা বলতে গেলে কৃষকরা বেশির ভাগই অধিক ফলনশীল জাতের গম পছন্দ করেন। বোরো ধানের ক্ষেত্রেও একই কথা। অধিক ফলনশীল জাতের আউশ ও আমন ধানের জমিও আরো বাড়াবার জন্যে এখন সম্প্রসারণ শাখার কর্মীরা একান্ত উদ্যোগী হয়েছেন।

এ কথা বলা বাহুল্য যে, কৃষি উন্নয়নে ক্ষুদ্র সেচ কার্যসূচীর একটি গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। এবং এই উপলব্ধি আমাদের এই রাজ্যে কিঞ্চিৎ বিলম্বেই এসেছে। গত দুবছর ধরে ক্ষুদ্রসেচের ওপর বিশেষ করে নদীসেচ প্রকল্প, গভীর নলকূপ এবং অগভীর নলকূপের ওপর চূড়ান্ত গুরুত্ব দেয়া হয়েছে। ভারত সরকারের বিশেষ সহায়তার জরুরী কৃষি উৎপাদন কার্যসূচীর আওতায় আমরা যে বৃহৎ ক্ষুদ্র সেচ কার্যসূচী গ্রহণ করেছিলাম, গত বছর ব্যয়বরাদ্দ পেশকালে আমি তা উল্লেখ করেছিলাম। ১৯৭২-৭৩ সালে আমরা যে ২০ কোটি টাকা ব্যয় করেছিলাম, তার মধ্যে ১৪.৩৩ কোটি টাকা মঞ্জুর করা হয়েছিল বিভিন্ন ধরণের জরুরী ক্ষুদ্র সেচ কার্যসূচীর রূপায়নের জন্যে। এক বছরে রাজ্য সরকার ২৪৬টি গভীর নলকূপ, ৭৩৬টি নদী সেচ প্রকল্প, ১৮,০০০টি অগভীর নলকূপ এবং ২০,০০০টি পাম্পসেট বসাবার ব্যবস্থা করেছেন। এই পাম্পসেট গুলোর মধ্যে ৩,৫০০টি অগভীর নলকূপের সঙ্গে যুক্ত করে কৃষি বিভাগের চীফ ইঞ্জিনীয়ার কর্তৃক বসানো হয়েছে এবং ১৬,৫০০টি পাম্পসেট ঋণ হিসেবে কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে। এই বছরে অর্জিত এই সেচশক্তির দ্বারাই শুধু মাত্র রবিখন্দেই প্রায় ৩ লক্ষ একরে সেচ দেয়া সম্ভব হবে এবং ঠিকমতো কাজে লাগাতে পারলে এই সেচশক্তিতে সর্বমোট প্রায় ৮ লক্ষ একর জমির সেচ সম্ভব হবে।

ক্ষুদ্র সেচ কার্যসূচীর জন্য মোট বরাদ্দ গত বছরের তুলনায় এ বছর অনেক কম। পরিকল্পনা খাতে এই বরাদ্দ আর্থিক অসংগতির ফলে একাধিকবার সংশোধন করতে হয়েছে এবং সংশোধিত ব্যয়বরাদ্দে মাত্র ৫-২২ কোটি টাকা ধরা হয়েছে। মাটির উপরি-ভাগের জল সম্বন্ধে কয়েকটি প্রয়োজনীয় সেচ প্রকল্প বাবদ এবং চালু গভীর নলকূপ ও নদীসেচ প্রকল্প থেকে ভালো কাজ পাবার জন্য এ সবের অনুকল্প কাজের বাবদ এই অর্থ নির্দিষ্ট। গত বছরে আমাদের কার্যাবলীতে সন্তুষ্ট হয়ে ভারত সরকার নদীসেচ প্রকল্প, গভীর নলকূপ এবং অগভীর নলকূপ সহ ক্ষুদ্রসেচের একটি বিশেষ কার্যসূচীর জন্যে ৭.২ কোটি টাকা মঞ্জুর করেছেন।

এই ৭.২ কোটি টাকার মধ্যে ৪,০০০ অগভীর নলকূপের জন্য অনুদান হিসেবে ধরা আছে ৬০ লক্ষ টাকা। নলকূপ বসানো, পাম্পসেটের দাম ইত্যাদি খরচের শতকরা ২৫ ভাগ ধরে প্রতি নলকূপের জন্য ভরতুকির পরিমাণ ১,৫০০ টাকা। ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের জন্যেই এই ৪,০০০ অগভীর নলকূপ মঞ্জুর করা হয়েছে। বাকী ২,৫০০ অগভীর নলকূপ বড় কৃষকদের জন্যে। এই কৃষকরা ব্যাঙ্ক থেকে ঋণ পাবেন। এই কার্যসূচী অনুযায়ী ২৪০টি গভীর নলকূপ খননের কাজ প্রায় সম্পূর্ণ হতে চলেছে, যদিও বিদ্যুৎ সংযোগ এবং আনুষঙ্গিক কাজগুলোর জন্যে কিছু সময় লাগবে। এই বিশেষ কার্যসূচীর মধ্যে যে ৬০০টি নদীসেচ প্রকল্প আছে, তাও এ বছরেই শেষ হয়ে যাবে। বিশেষ কার্য-সূচীর অধীন ভরতুকির মাধ্যমে ৪,০০০ অগভীর নলকূপ বসানো ছাড়াও, আমরা চলতি মরসুমে বর্ষার আগেই মোট প্রায় ১০,০০০ অগভীর নলকূপ বসাতে পারব। আমি এখানে একথা উল্লেখ করতে পারি যে, হুগলী জেলার ক্ষুদ্র কৃষক উন্নয়ন সংস্থা অঞ্চল পঞ্চায়েত, সমবায় সমিতি এবং রেজিস্টার্ড সংস্থাগুলোর মাধ্যমে ১,৯৭০টি অগভীর নলকূপ বসানোর একটি বৃহৎ কার্যসূচী হাতে নিয়েছেন। এই সংস্থাগুলো সরকার থেকে শতকরা ৫০ ভাগ অর্থ ভরতুকি হিসেবে পাবেন এবং বাকী টাকা ব্যাঙ্ক ঋণ দেবেন। এই অগভীর নলকূপ থেকে উপকৃত মোট কৃষকদের মধ্যে শতকরা প্রায় ৬০ ভাগই হচ্ছে ক্ষুদ্র কৃষক। এই কার্যসূচীর সুষ্ঠু রূপায়ন উন্নতমানের নল বা পাইপ পেতে দেরী হওয়ায় ব্যাহত হচ্ছে, কারণ এ সমস্ত নল যাঁরা উৎপাদন করেন তাঁরা কাঁচা মালের অভাবে তা করতে পারছেন না।

বৈদ্যুতীকরণের উন্নতি ঘটার সঙ্গে সঙ্গে ডিজেল চালিত নদী সেচ প্রকল্পের বৈদ্যুতীকরণের জন্যেও চেষ্টা করা হচ্ছে। এভাবে ৮৫টি কেন্দ্রে বিদ্যুৎ সংযোগ করা হয়েছে এবং এর ফলে যে সব ডিজেল ইঞ্জিন পাওয়া গেছে, সেগুলো নতন কেন্দ্রের জন্য ব্যবহার করা হচ্ছে।

১৯৭৪-৭৫ সালে ক্ষুদ্র সেচ বাবদ সরকারী সূত্র থেকে তুলনামূলক ভাবে অত্যন্ত অল্প অর্থ পাওয়া গেছে। ১৯৭৪-৭৫ সালের ব্যয় বরাদ্দে আমরা গভীর নলকূপ এবং নদী সেচ প্রকল্প বাবদ যথাক্রমে মাত্র ১১৮ লক্ষ টাকা এবং ১৪২·০৭ লক্ষ টাকা ধার্য করেছি। বরাদ্দকৃত এই টাকা প্রধানতঃ চালু গভীর নলকূপ ও নদী সেচ প্রকল্পগুলোর কাজকর্মের উন্নতি ঘটানোর জন্যেই ব্যয় হবে। গভীর নলকূপ এবং নদী সেচ প্রকল্পের ক্ষেত্রে ভূগর্ভস্থ পাইপ লাইন, সেচ নল, মাঠের নালা ইত্যাদির অভাবে শতকরা মাত্র ৫০ ভাগ সেচ শক্তি কাজে লাগাতে পারা গেছে। এ অবস্থায় এমন একটি ক্ষুদ্র সেচ কার্যসূচীর কথা আমরা ভাবছি, যা ব্যাঙ্কসমূহ থেকে ঋণ নিয়ে রূপায়িত করা যেতে পারে। এ সমস্ত ভেবেই আমরা পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ কর্পোরেশন লিঃ গঠন করা স্থির করেছি এবং আগেও আমি তা বলেছি। কেন্দ্রীয় সরকার কর্তৃক মঞ্জুর করা বিশেষ কার্যসূচীতে যে সব এলাকায় গভীর নলকূপ ও নদী সেচ প্রকল্পের কাজ হচ্ছে, সে সব এলাকার বাইরে ১৬০টি গভীর নলকূপ বসানো এবং ৬০টি নদী সেচ প্রকল্প চলতি বছরে (অর্থাৎ জুনের মধ্যে) চালু করার জন্যে কর্পোরেশন একটি কার্যসূচী নিয়েছেন। আশঙ্কা হয় যে, ইঞ্জিনীয়ারদের কর্ম বিরতির ফলে এই কার্যসূচী রূপায়ণে দেরী হতে পারে। পরিকল্পনানুসারে যদি এই কাজ সম্পূর্ণ হয়, তাহলে এই দুবছরে যে ক্ষুদ্র সেচ প্রকল্প চালু হবে, তা রবি মরসুমে প্রায় ৬ লক্ষ একর জমিতে সেচ যোগান দিতে পারবে। এ প্রসঙ্গে বলা যেতে পারে যে, ১৯৭১-৭২ সালের শেষে আমাদের ১,৭৫৬টি গভীর নলকূপ এবং ৯৪৩টি নদী সেচ প্রকল্প ছিল। এই দুবছরের মধ্যে ৬৫০টি গভীর নলকূপ এবং ১,৫০০টি নদী সেচ প্রকল্প বাড়ানোর কাজ নেহাৎ কম সাফল্য নয়। গত ১৯৭১-৭২-এর শেষে মোট ৩৮,১৯১টি অগভীর নলকূপ ছিল, গত দুবছরের মধ্যে আরো প্রায় ২৮,০০০টির মত বেড়েছে। আনন্দের কথা যে, অপেক্ষাকৃত ব্যাপকভাবে অগভীর নলকূপ বসাবার কার্যসূচীর জন্য ব্যাঙ্ক ইত্যাদি থেকে ঋণ পাওয়ার ব্যাপারে একটি বিশেষ পদক্ষেপ নেওয়া গেছে।

[5-20—5-30 p.m.]

পঞ্চম যোজনায় তিনটি প্রধান নদীউপত্যকা প্রকল্পের অর্থাৎ ময়ূরাক্ষী, ডি,ভি,সি, ও কংসাবতী প্রকল্পের মাধ্যমে যে সকল এলাকায় সেচ দেয়া হয়, তার সুসংবদ্ধ উন্নয়নে ভারত সরকারের সহায়তায় একটি বৃহৎ কার্যসূচী নেয়া হবে। ভারত সরকার এ বাবদ শতকরা ৫০ ভাগ হারে ব্যয়ভার বহন করতে সম্মত হয়েছেন। প্রারম্ভিক পর্যায়ে ১৯৭৪-৭৫ সালের ব্যয়বরাদ্দ খাতে ৫০ লক্ষ টাকা ধরা হয়েছে। এই সমস্ত প্রকল্পগুলো যে তিনটি এলাকায় সেচ দিয়ে থাকে, তার প্রত্যেকটির জন্যে পৃথক পৃথক ভাবে একটি সেচ এলাকা উন্নয়ন সংস্থা (কম্যাণ্ড এরিয়া ডেভেলেপমেন্ট অথরিটি) সৃষ্টি করা হবে। এবং এই সংস্থার কাজ হবে ওই এলাকাগুলোর গ্রামীণ উন্নয়ন কার্যসূচীর সমন্বয় করা। এই তিনটি প্রধান প্রকল্প থেকে পাওয়া সেচের জলের কার্যকরী ও সুষ্ঠু ব্যবহারের কার্যসূচী প্রণয়ন ও রূপায়ন ছাড়াও কর্তৃপক্ষ উপযুক্ত শস্য পর্যায় তৈরী করা, চাষ প্রথা উদ্ভাবন করা এবং কৃষিতে বৈজ্ঞানিক প্রথা প্রয়োগ বিষয়েও কাজ করবেন। তাছাড়া পশুপালন, মুরগীপালন, বাজার উন্নয়ন, রাস্তা তৈরী প্রভৃতি সহায়ক কার্যাবলী সম্বন্ধেও কর্তৃপক্ষ যথাযথ বিবেচনা করবেন। উল্লিখিত এলাকাসমূহ ভূগর্ভস্থ জলভাণ্ডার এবং পুকুর, বিল, খাল, ইত্যাদির সেচের জলেরও সুষ্ঠু ব্যবহার ও তদারকী বিষয়ে ব্যবস্থা করা হবে। এই প্রকল্পের উদ্দেশ্য হচ্ছে, সেচের জল ব্যবহারের মাধ্যমে সুসংবদ্ধ গ্রামীণ উন্নয়ন ঘটানো।

গ্রামাঞ্চলে সার্বিক উন্নয়ন ও বৈপ্লবিক পরিবর্তন আনতে এবং গ্রামীণ অর্থনীতির সর্বাত্মক উন্নতি বিধান করতে এরাজ্যে এক ব্যাপক অঞ্চল উন্নয়ন কার্যসূচী নেয়া হচ্ছে। এই কার্যসূচীর সাধারণ লক্ষ্য হচ্ছে প্রতি ক্ষেত্রে একলপ্তে ন্যূনতম ১০,০০০ একর জমির এলাকা ঠিক করে এক একটি এলাকায় ব্যাঙ্ক ও অর্থনৈতিক সংস্থাসমূহের ঋণের মাধ্যমে সারা রাজ্যে পরিকল্পিত কৃষি উন্নয়ন সাধন করা। এ পর্যন্ত এরকম ১৬টি এলাকা মনোনীত করা হয়েছে এবং মেদিনীপুর ও ২৪ পরগণার আরো ২টি এলাকা পরে হবে। পঞ্চম যোজনায় ক্রমে এরকম আরো এলাকা বেছে নেয়া হবে। এই কার্যসূচীর দ্রুত ও ফলপ্রসূ রূপায়নের জন্যে বিধানসভায় চলতি অধিবেশনেই একটি বিল আনা হচ্ছে।

পশ্চিমবঙ্গে রাসায়নিক সারের বিশেষ করে নাইট্রোজেনঘটিত সারের প্রচণ্ড ঘাটতি রয়েছে। এ বছর সেই ঘাটতি এত ব্যাপক হওয়ার কারণ, একদিকে সারা বিশ্বে সারের ঘাটতি এবং অন্যদিকে কৃষকেরা অধিকতর সার ব্যবহারে আগ্রহী হয়ে উঠেছেন। গত বছরের ফেব্রুয়ারী মাস থেকে এ বছরের জানুয়ারী মাস পর্যন্ত আমাদের নাইট্রোজেনের হিসাবে ২·৭৩ লাখ মেঃ টন নাইট্রোজেনঘটিত সারের প্রয়োজন ছিল। কিন্তু কেন্দ্র থেকে আমরা মাত্র ৫৪,০০০ মেঃ টন সরবরাহ পেয়েছি। বর্তমান বছরের ফেব্রুয়ারী মাস থেকে জুলাই মাস পর্যন্ত আমাদের ১·৩৭ লক্ষ মেঃ টন নাইট্রোজেন সারের চাহিদার কথা কেন্দ্রীয় সরকারকে জানান হয়েছে। পরিবর্তে ৩৮,০০০ মেঃ টন ভারত সরকার সরবরাহ করতে রাজী হয়েছেন, যার মধ্যে মাত্র ২০,০০০ মেঃ টন এর বরাদ্দ হয়েছে। প্রকৃতপক্ষে আজ পর্যন্ত মাত্র ৪,৫০০ মেঃ টন-এর মত পাওয়া গেছে।

আরো সার সরবরাহের জন্য আমরা কেন্দ্রের কাছে জোর দাবি পেশ করেছি। পশ্চিমবঙ্গ এবং পূর্ব্বাঞ্চলের অন্য কয়েকটি রাজ্যে যে ভিত্তিতে রাসায়নিক সার বরাদ্দ করা হচ্ছে, তা যে ন্যায্য নয়, সে কথাও আমরা গভীরভাবে উপলব্ধি করছি। মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের সঙ্গে এ ব্যাপারে আলোচনা করেছেন। ওঁরা একটি কমিটি নিয়োগ করেছেন এবং সেই কমিটি সার বন্টনের বিভিন্ন দিক পরীক্ষা করে তাঁদের সুপারিশ পেশ করবেন বলে জানা গেছে। দু এক বছরের মধ্যে খাদ্যে স্বয়ম্ভরতার লক্ষ্যে পৌঁছুবার পথে উপযুক্ত পরিমাণ রাসায়নিক সারের অভাব যে একমাত্র বাধা একথা অত্যন্ত জোরের সঙ্গে বলতে আমার কোন দ্বিধা নেই।

যেহেতু এই পরিস্থিতি থেকে আমাদের কোন নিষ্কৃতি নেই এবং যেহেতু আমরা জানি যে, এই সারের ঘাটতি নিয়েই আমাদের অন্ততঃ আগামী কয়েক বছর থাকতে হবে, যেহেতু রাসায়নিক সারের সঙ্গে সঙ্গে অন্য সার তৈরী করার কর্মসূচী হাতে নেয়া হয়েছে। কলকাতা শহরে দৈনিক মোটামুটি ২,০০০ মেঃ টন আবর্জনা জমা হচ্ছে। এই বিশাল আবর্জনার স্তুপ থেকে কম্পোষ্ট সার তৈরি করার জন্য পশ্চিমবঙ্গের এগ্রো-ইণ্ডাষ্ট্রীজ কর্পোরেশন একটি প্রজেক্ট রিপোর্ট তৈরি করছেন। শহরের স্বাস্থ্য ও সৌন্দর্যহানিকর এই আবর্জনারাশি থেকে কম্পোষ্ট সার কৃষির মূল্যবান উপকরণ হিসেবে তৈরি করা সম্ভব হলে দুভাবে আমরা উপকৃত হবো। কেবলমাত্র কলকাতা শহর সম্পর্কেই একথা প্রযোজ্য নয়, অন্যান্য বড় পৌর এলাকাগুলিতেও অনুরূপ প্রকল্প কাজে লাগান যাবে। অদূর ভবিষ্যতে কেন্দ্রীয় সরকারের মূলধনের উপর আর্থিক ভরতুকির ভিত্তিতে আমরা এধরণের কয়েকটি প্রকল্প গ্রহণের আশা রাখি। বহু ফসলের চাষের মধ্যে শুঁটি জাতীয় একটি ফসলের চাষ করার জন্য আমরা চাষী ভাইদের উৎসাহিত করবো। এই সব ফসলের জন্য রাসায়নিক সারের প্রয়োজন নেই, উপরন্তু এরা নাইট্রোজেন জমিতে সরবরাহ করে পরবর্তী ফসলের সাহায্য করে। রাসায়নিক সারের বিপুল চাহিদার পরিপ্রেক্ষিতে পশ্চিম-বঙ্গের এগ্রো-ইণ্ডাষ্ট্রীজ কর্পোরেশন যৌথ উদ্যোগে একটি কয়লাভিত্তিক সার কারখানা স্থাপনের সম্ভাবনার কথা বিবেচনা করছেন।

দুঃখের কথা হলেও এটা সত্য যে, সমস্ত জেলাগুলিতে সারের ব্যাপক ঘাটতির সুযোগ নিয়ে এক শ্রেণীর দুর্নীতিপরায়ণ ব্যবসায়ী এবং সমাজবিরোধী সারের চোরা কারবার এবং অন্যান্য দুর্নীতি চালাচ্ছেন। এ ব্যাপারে পুলিশের এনফোর্সমেন্ট শাখা যথাযথ ব্যবস্থা গ্রহণ করে সারের চোরাকারবার বন্ধ করার চেষ্টা করছেন, তাছাড়া কৃষিবিভাগের একটি বিশেষ শাখা সারের গুদামে অতর্কিতে হানা দিয়ে খাতাপত্র পরীক্ষা করে দেখেছেন। ১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ সালে ২৬৪টি ক্ষেত্রে ৩৭২ জন ব্যক্তির বিরুদ্ধে সার ব্যবসায়ে নিয়ম-বহির্ভূত কাজের জন্য মামলা দায়ের করা হয়েছে। সম্প্রতি রাজ্য সরকার জেলার কৃষি অফিসারদের প্রত্যক্ষ নিয়ন্ত্রনাধীনে বি,ডি,ও,-দের মাধ্যমে পারমিট প্রথায় সার বিতরণ করার ব্যবস্থা গ্রহণ করেছেন। সার বিক্রয়কারী প্রতিষ্ঠানগুলিকে কঠোর নির্দ্দেশ পাঠিয়ে বলা হয়েছে যে, তারা যেন কখন কতটা সার আসছে, মজুত সারের পরিমাণ, দাম ইত্যাদি ঠিক সময়ে জানিয়ে দেন। বর্তমান আর্থিক বছরে সার কেনার জন্য ২·৮ কোটি টাকা ঋণ মঞ্জুর করা হয়েছে।

উপকূলবর্ত্তী অঞ্চলে আমন ধানের পর দ্বিতীয় ফসল হিসাবে, পরীক্ষামূলকভাবে তুলো, সূর্যমুখী, সয়াবীন, তিল, সুগারবিট, কুসুম, বাদাম ইত্যাদি কয়েকটি নতুন ফসলের চাষে বেশ সাড়া পড়ে গেছে। ভোজ্য তেলের মাত্র 8 শতাংশ পশ্চিমবঙ্গে উৎপন্ন নয়। এ রাজ্যে তৈলবীজ উৎপাদন বাড়াবার জন্য যথাযোগ্য গুরুত্ব দেয়া হচ্ছে।

গত বছর আমি বলেছিলাম যে, ৫০টি অনুমোদিত বাজার উন্নয়নের জন্য ১৪·২২ কোটি টাকার একটি প্রকল্প বিশ্বব্যাংকের অধীন আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার বিবেচনার জন্য পেশ করা হয়েছে। যদিও পরে সেই প্রকল্পটি পরিত্যক্ত হয় এবং তার পরিবর্তে বিশ্ব-ব্যাংকের সহায়তায় ৫০ কোটি টাকার একটি সুসংবদ্ধ পল্লী উন্নয়ন প্রকল্প প্রস্তুত করা হয়েছে। এই প্রকল্প অনুযায়ী নির্ব্বাচিত কার্যকর ৯টি জেলায় ক্ষুদ্র সেচ প্রকল্প দিয়ে সুসংবদ্ধ উন্নয়ন শুরু হবে। পরে বাজার উন্নয়ন এবং যোগাযোগের রাস্তা তৈরি করা হবে। এ রাজ্যে বিশেষজ্ঞ দলের একাধিকবার ভ্রমণের ফলে যতদূর জানা গেছে, তাতে একথা মনে করার সঙ্গত কারণ আছে যে, প্রকল্পটি গৃহীত হয়ে শীঘ্র কাজে রূপায়িত হতে পারে।

কৃষকেরা যাতে উৎপন্ন কৃষিজাত পণ্যের ন্যায্য দাম পান সেদিকে দৃষ্টি রেখে কৃষি-বিভাগের অধীন কৃষি বিপণন শাখা ১৯৭২ সালের পঃবঙ্গ কৃষিজ বিপণন (নিয়ন্ত্রিত) আইন অনুযায়ী নিয়ন্ত্রিত বাজার স্থাপনের কাজ আলাদাভাবে সুরু করে দিয়েছেন। কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় ৫টি বাজারের উন্নয়ন কর্মসূচীর মধ্যে দুটি বিধিবদ্ধ বাজার সমিতি গঠন করে পশ্চিম দিনাজপুরের কালিয়াগঞ্জে এবং হুগলীর শেওড়াফুলীতে ইতিমধে কাজ শুরু করা হয়েছে।

কেন্দ্রের কাছ থেকে এই দুটি বাজারের জন্য ইতিমধ্যেই টাকা পাওয়া গেছে। বাকি তিনটি বাজারের টাকাও শীঘ্র পাওয়া যাবে বলে আশা করা যায়। বিপণনের সুষ্ঠু ব্যবস্থার অভাবে এবছর পাটের মরসুমে চাষীভাইদের বিশেষভাবে ক্ষতিগ্রস্থ হতে হয়েছে। পাটের প্রচুর ফলন আমাদের সাংগঠনিক দুর্ব্বলতাকে পরিষ্কারভাবে বুঝিয়ে দিয়েছে। পাটের সহায়ক মূল্য নির্দ্ধারণ সম্পর্কিত ঘোষণা করতে অনেক দেরী করা ছাড়াও ভারতীয় পাট সংস্থা সময়মত পাট চাষীদের কাছ থেকে যথেষ্ট পরিমাণে পাট কিনে উঠতে পারেন নি। যদিও আমাদের সমবায় সমিতিগুলি সাধ্যমত পাট কেনার চেষ্টা করেছেন, তবুও অনেক চাষীভাই বিশেষ করে ছোট চাষী তাঁদের উৎপন্ন পাটের ন্যায্য দর পাননি। এ ব্যাপারে ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করা হলে পর কেন্দ্রীয় বাণিজ্যমন্ত্রী কলকাতায় এক বৈঠকে এবিষয় নিয়ে পর্যালোচনা করে পাট বিক্রী সম্বন্ধে বিস্তারিত অনুসন্ধান করে আগামী বছরের ইতিকর্তব্য সুপারিশ করার জন্য একটা কমিটি গঠন করা হয়েছে। ইতিমধ্যে রাজ্য সরকার ব্যাপক পাট চাষ এলাকার জন্য ভাগে ভাগে কয়েকটি বাজার স্থাপনের কাজ হাতে নিয়েছেন।

বর্তমান বছরে খরাপীড়িত অঞ্চল উন্নয়নের কাজ পুরুলিয়া বাঁকুড়ার কিছু অংশে এবং মেদিনীপুরে বেশ ভালভাবেই এগিয়ে চলেছে। দুঃখের বিষয় যে, যখন এই প্রকল্পের প্রগতি হচ্ছিল; তখন কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দ টাকা কেটে দেয়ার ফলে এই প্রকল্পের কাজ ছাঁটাই করতে হয়েছে। যা হোক পঞ্চম যোজনায় এই প্রকল্পের কাজ আবার হাতে নেয়া হচ্ছে। এবছর ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী এবং ক্ষেতমজুর উন্নয়ন সংস্থার কাজও ভালভাবে এগিয়ে চলেছে। যদিও পঞ্চম যোজনায় ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের জন্য কতটা কি করা যাবে তা এখনও ঠিক করা হয়নি, তবু আশা করছি যে, ভারতসরকারের সম্মতি নিয়ে অনেকগুলি জেলাতেই এই কার্যসূচী চালু করা সম্ভব হবে। আশা করা যায়, যে, নতুন নতুন এলাকা সম্প্রসারণের জন্য যে অর্থের প্রয়োজন হবে কেন্দ্র থেকে তার জন্য ৫০ঃ৫০ হারে অনুদান পাওয়া যাবে।

আমি এতক্ষণ যা বললাম, তা থেকে মাননীয় সদস্যগণ আশা করি একথা উপলব্ধি করবেন যে, এ রাজ্যকে আগামী দু'বছরে খাদ্যে স্বয়ম্ভর করার জন্যে আমরা যথাসাধ্য

চেষ্টা করছি। আমরা ইতিমধ্যেই রাজ্য জলপর্ষৎ স্থাপন করেছি, যারা জলের সুযোগ সুবিধা খোঁজ করে তার সদ্ব্যবহারের জন্য সুপারিশ করবেন। সেচ ব্যবস্থার ব্যাপক সম্প্রসারণের জন্য আমরা ক্ষুদ্র সেচ সংস্থা গঠন করেছি, যার ফলে শুধু যে বাড়তি ফসল পেতে সাহায্য হবে তাই নয়, উৎপাদনে স্থিতি আসবে এবং বর্ষার খামখেয়ালীপনা থেকে কৃষকেরা রেহাই পাবেন।

আমাদের পরিকল্পনা প্রনয়ণকারীদের নেতৃত্বে যে সামগ্রিক অঞ্চল উন্নয়ন কর্মসূচী রচনা করা হয়েছে তার ফলে দেশের বিভিন্ন অংশে ব্যাপক সাড়া পড়ে গেছে। গ্রামীণ সমাজের সুবিধার জন্য আমরা বিভিন্ন রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কও অর্থনৈতিক সংস্থার সহযোগিতা গ্রহণের জন্য প্রয়োজনীয় সবরকম ব্যবস্থা গ্রহণ করছি। অঞ্চল উন্নয়ন প্রকল্প পুরোপুরি রূপায়িত হতে বহু বিস্তীর্ণ উর্বর এলাকা, যেখানে বর্ত্তমানে প্রকৃত এবং সম্পূর্ণ সেচের সুবিধে নেই, উপকৃত হবে।

ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের অবস্থার উন্নতির জন্য এবং এযাবৎ যে সব এলাকা অবহেলিত ছিল তাদের প্রগতির জন্য, যে সকল বিশেষ কর্মসূচী গ্রহণ করা হয়েছে তার ফলে আঞ্চলিক ও সামাজিক বৈষম্য সমূহ দূরীকরণে যথেষ্ঠ সহায়ক হবে। চাষবাসের বিজ্ঞানসম্মত কলাকৌশল প্রয়োগ করে আমাদের রাজ্যের কৃষকেরা ইতিমধ্যেই যথেষ্ট দক্ষতার পরিচয় দিয়েছেন।

পশ্চিমবঙ্গের চাষীভায়েরা যেখানে যেখানে চাষের প্রয়োজনীয় উপকরণের সরবরাহ পেয়েছেন, সেখানেই ফসল উৎপাদনে যে অসামান্য সাফল্য অর্জ্জন করেছেন, তা এদেশের কিংবা বিদেশের যে কোন শ্রেষ্ঠ নজিরের সঙ্গে তুলনীয়। আমরা চাষীভাইদের কাছ থেকে যে ঐকান্তিক সহযোগিতা পাচ্ছি, তার ভিত্তিতে আমি নিশ্চিতভাবে আপনাদের এই আশ্বাস দিতে পারি যে কৃষির আধুনিকী করণের যে প্রচেষ্টা হচ্ছে, তা অদূর ভবিষ্যতে সফল হবে এবং তার ফলে গ্রামীণ অর্থনীতির সুস্পষ্ট উন্নতি ঘটাতে সাহায্য করবে।

[5-30—5-40 p.m.]

**Mr. Speaker** : All the cut motions are in order and taken as moved.

**Demand No. 52**

| | |
|---|---|
| Shri Pradyot Kumar Mahanti : | That the amount of the demand be reduced to Re. 1 |
| Dr. Sk. Omar Ali : | -do- |
| Shri Saroj Roy: | That the amount of the demand be reduced by Rs. 100. |
| Shri Kanai Bhowmik : | -do- |
| Shrimati Ila Mitra : | -do- |

**Demand No. 53**

| | |
|---|---|
| Shri Netaipada Sarkar : | That the amount of the demand be reduced by Rs. 100. |
| Shri Saroj Roy : | -do- |

**Shri Shish Mohammad :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী কৃষি এবং মাইনর ইরিগেশন দপ্তরের ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন করে সুপারিশ করেছেন যে, পশ্চিমবাংলায় বিগত বছরে ঘুর্নী

ঝড় বা খরাজনিত পরিস্থিতির ফলে কৃষি ব্যবস্থার উন্নয়ন হয়নি, সঙ্গে সঙ্গে খাদ্য সমস্যারও সমাধান হয়নি। তাই এবারে তিনি নতুনভাবে দিগন্তে নতুন সূর্যের আলো দেখতে পেয়েছেন এবং আশা করছেন আগামী বছরে কৃষির চরম উন্নয়ন হবে আর পশ্চিমবাংলায় ঘূর্ণী ঝড় আর খরা হবে না এবং দুই বৎসরের মধ্যে পশ্চিমবাংলাকে স্বয়ংসম্পূর্ণ করে তুলবেন। ভাল কথা, এটা স্বীকার করতে আপত্তি কিছু নাই, তাহলে তিনি টাকা কে,জি, চাল আমরা খাব না, ১ টাকা কে,জি, চাল পাব এবং আপনাদের জয়ধ্বনি করব মাঠে ঘাটে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবাংলা শিল্পভিত্তিক রাজ্য নয়, কৃষিভিত্তিক রাজ্য এবং পশ্চিমবাংলার শতকরা ৭০ জন লোক কৃষির উপর নির্ভরশীল। আপনি যদি পশ্চিম-বাংলার পল্লী অঞ্চলের কৃষকদের লক্ষ্য করেন তাহলে দেখবেন তাদের ঘরে খাবার নেই, পরনে কাপড় নেই, চাষযোগ্য জমি নাই, লাঙ্গল নাই, বলদ নাই এবং যার জন্য আজকে পশ্চিমবঙ্গে খ্যাদ্যাভাব এবং দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটেছে, প্রত্যেকটি জিনিষের দর বৃদ্ধি ঘটেছে, যার জন্য তাদের চাষযোগ্য জমি এবং চাষের যন্ত্রপাতি বিক্রি করে দিতে হয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয়কে আমি অনুরোধ করব পশ্চিমবাংলায় যদি কৃষি কার্য্যের উন্নয়ন করতে চান, যতই আশার আলোর কথা আপনারা আমাদের বলুন না কেন, বিধানসভায় যতই বক্তৃতা দিন না কেন, যতক্ষণ না পর্য্যন্ত প্রশাসনিক যন্ত্রকে ঠিক না করতে পারছেন ততদিন পশ্চিমবাংলার কৃষি কার্য্যের উন্নতি করতে পারবেন না, তথা খাদ্যসমস্যার সমাধানও করতে পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় যে ঋণ দেবার ব্যবস্থা করেছেন, এই যে ২০,৩০ টাকার ঋণ দিচ্ছেন, এই টাকা কি কাজের জন্য দেন, সেটা কি কাপড় কেনার জন্য দেন, না বীজ কেনার জন্য দেন, না কৃষিকার্য্যের জন্য দেন? যদিও সারের জন্য আলাদা লোন আছে, কিন্তু এই ঋণ দেওয়ার ব্যাপারে সুষ্ঠু বিলি বন্টন হয় না। যে সময় ঋণের প্রয়োজন ফসল বোনার পূর্বে আমার অভিজ্ঞতা থেকে বলছি তখন কৃষিদপ্তর থেকে চাষীদের কাছে ঋণ গিয়ে পৌঁছায় না, বীজ যখন পাকে, গম যখন পাকে তখন ঋণ গিয়ে পৌঁছায় এবং সেই ঋণ নিতে গেলে বকরা কত দিতে হয়, যিনি আইডেনটিফাই করবেন তাকে ২ টাকা, এগ্রিক্যালচার অফিসারকে যদি দু টাকা না দেওয়া হয় তাহলে ৫।৬ দিন তিনি ঘোরান, তাতে কৃষিকার্য্য ব্যাহত হয়। এটা আমার অভিজ্ঞতা থেকে আমি বলছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্যাটেল পার্চেস লোন, এই ক্যাটেল পার্চেস লোন দেন প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। সে বেশ কমই হোক কিন্তু এই ক্যাটেল পার্চেস লোনটা সেটা প্রকৃত-পক্ষে ৫ বিঘা ১০ বিঘা জমির যে কৃষক সেই কৃষকরা কি পায়? আপনি নিজে পরীক্ষা করে দেখুন এই ক্যাটেল পার্চেস লানটা প্রকৃতপক্ষে যারা বেশী জমির মালিক, যাদের নিজস্ব ক্যাপিটাল আছে, তারা কিন্তু এই লোনটা গ্রহণ করে। কিন্তু কালকে বলেছিলাম ঐ হাশিম শেখ, রামা কৈবর্ত যাদের পরনে কাপড় নেই, যাদের গায়ে জামা নেই, যারা এখনো ধুতির এক অংশ পরিধান করে থাকে এবং এক অংশ গায়ে দিয়ে থাকে তারা ব্লক অফিসে গেলে তাদের ঘৃণাভরে হটিয়ে দেওয়া হয় তাদের কিন্তু লোন দেওয়া হয় না। এবং এই লোন নিয়ে পিতার নামে, পুত্রের নামে, নাতীর নামে—এক একটা বাড়ীতে এমন প্রমাণ আছে, যদি আপনি নাম চান আমি যথাসময়ে নাম পোঁছে দিতে পারবো যে এই লোন নিয়ে পাকা বাড়ী গাঁথা হয়েছে ইট দিয়ে। এই অভিজ্ঞতা আমার আছে, আমারই ব্লকে হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ যে তিনি এই বিষয়ে নজর দিন। যেটা আপনি দিচ্ছেন আপনার দপ্তর থেকে নিয়মিতভাবে যাতে ঐ কৃষকদের কাছে যেন গিয়ে পোঁছায় এবং তাদের কর্তব্য এই টাকা কৃষকদের কাছে পোঁছে দেওয়া। কিন্তু সেই টাকা দিয়ে অনেকেই ব্যবসা করছে, কেউ চালের ব্যবসা, কেউ তেলের ব্যবসা, কেউ নূনের ব্যবসা করছে। এইগুলি আপনি বন্ধ করুন। যতক্ষণ পর্যন্ত বন্ধ করতে না পারবেন, যতক্ষণ পর্যন্ত চাষীর ঘরে, মাঝারি চাষীর ঘরে এই টাকা পোঁছে না দিতে পারবেন ততক্ষণ পর্যন্ত চাষের উন্নয়ন করতে পারবেন না। আরোও একটি জায়গায় আপনি লোন দেন গর্ত খোড়ার জন্য পাট পচাবার জন্য। এটা খুব ভাল করে দেখেছেন যে অনেকেই পাট পচাবার লোন, পাট পচা গর্ত করবার জন্য লোন আপনাদের দপ্তর থেকে নেন, নিয়ে দেখতে পাচ্ছেন যে পাট পচার জন্য সেই গর্ত আর তৈরী হল না, তাদের

আমোদ, ফুর্তি করার জন্য পুকুর খোড়া হল। হয়ত পরবর্তীকালে সন্তোষবাবুকে সাহায্য করবে মাছ চাষের সেখানে থেকে কিন্তু সেই মাছ সন্তোষবাবুর দপ্তরে আসবে না, সেখানে সেই নিজের ব্যবহারের জন্য পুকুর করা। কিন্তু পাট পচার উপযোগী এমন সময় আসে যখন বর্ষার জল নামলো না তখন কৃষকদের হন্যা হয়ে এক প্রান্ত থেকে অপর প্রান্ত পর্যন্ত দৌড়িয়ে বেড়াতে হয় পাট পচানর জন্য। আপনারা পাটের উন্নয়ন করবেন তার থেকে আপনারা ফরেন এক্সচেঞ্জ নিয়ে আসবেন, আমরা কৃষকরা আমরা আশা করি এই পাট থেকে আমাদের কিছু সংস্থান হবে। আমরা বহুবার বলেছি যে আমরা ধানের জমিকে পাটের জমিতে পরিণত করেছি কিন্তু পাট থেকে কি ন্যায্য মূল্য কৃষকরা পায়? পাট ক্রয় করার জন্য আপনারা বিভিন্ন কর্পোরেশন করেছেন, আপনার যে বক্তৃতা তাতে দেখলাম প্রকল্প, প্রকল্প, প্রকল্প, প্রথম থেকে শেষ পৃষ্ঠা পর্যন্ত কেবল প্রকল্প। দেখুন খাতা কলমের বাবুগিরি ছেড়ে দিয়ে আপনারা বাস্তব বাবু হন। খাতা কলমে বহু কিছু আপনারা লিখেছেন, বহু কিছু লিখবেন কিন্তু আপনাদের আমরা বলি, অনুরোধ করি যে বাস্তব বাবু হন, খাতা কলমের কাল্পনিক বাবু হবেন না। আমলাদের হাতে ছেড়ে দিয়ে যদি আপনারা মনে করেন যে যে কোন দায়িত্ব তারা লিখে দেবেন আর আপনারা তার উপর জোর দিয়ে বিধান-সভায় বলবেন তা করলে দেশের কল্যাণ হবে না, হয় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একত্রে দুটি গ্রান্ট যখন মুভ করেছেন আমিও একত্রেই বলে যাই। সেচের ব্যাপার, সে এক কেলেঙ্কারী। আপনাদের ভূষি কেলেঙ্কারী গেল, সার কেলেঙ্কারী গেল, কত রকমের কেলেঙ্কারী শুনবেন। সেদিন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গল্প বলি। সেদিন রাইটার্স বিল্ডিং থেকে চলে আসছি তখন একটা পল্লী অঞ্চলের লোক জিজ্ঞাসা করলো যে এটা কি? এটা রাইটার্স বিল্ডিং। না, এটা পশুশালা। কিরকম পশুশালা? দেখুন সমস্ত ভূষি খেয়ে ফেলেছে এখানকার লোক। সুতরাং এটাকে পশুশালা ছাড়া আর অন্য কিছু বলা যায় না।

[ 5-40—5-50 p.m ]

সারের কথা বলি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়। সরকারের যে সমস্ত সার ফ্যাক্টরি আছে সরকারের নিয়ন্ত্রাধীনে, সেই ফ্যাক্টরির সার বাজারে ৩।৪ টাকা প্রতি কে,জি দর দিলে পাওয়া যায়। অথচ উনারা বলেন সার নাই। এটা কি করে হয়? সারের জন্য একজন কংগ্রেসী এম, এল, এ'কে ধোলাই দেওয়া হয়েছে, পেটাই করা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে সার নাই, একথা বলে যদি আপনারা রেহাই পেতে চান, তাহলে রেহাই পাবেন না, দায়িত্ব যখন নিয়েছেন, লন্ডন, জার্মানী যেখান থেকেই হোক্ সাহায্য নিয়ে হাক্ যেভাবেই হোক্ আপনাকে সার উৎপাদন করতে হবে এবং সাধারণ কৃষকের কাছে দতে হবে। সার কেলেঙ্কারীর কথা আর কি বলব, গতবার গম বোনার সময়, আপনি দখেছেন কৃষককে দুই কে,জি করে সার দিয়েছেন। আমি জিজ্ঞাসা করি দুই কে,জি ার কয় বিঘা জমিতে দেবে? এইভাবে আপনার পশ্চিমবঙ্গের খাদ্য সমস্যার সমাধান রবেন?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি জলের ব্যবস্থার কথা বলি। বর্ধমান জেলা, নাজপুর জেলা আমি ঘুরে এসেছি—সমস্ত জায়গা ব্যারেন ল্যান্ড হয়ে আছে। যদি গভীর বং অগভীর নলকূপ দেওয়া যায় তাহলে সেখানে আই আর এইট, বোরো ধান হতে পারে, শ্চিমবঙ্গের খাদ্য সমস্যার সমাধান তাড়াতাড়ি হতে পারে, সেই বিষয়ে সন্দেহ নাই। ন্তু কি দেখতে পাচ্ছি? আপনারা পাম্প সেট বসাচ্ছেন, গভীর, অগভীর নলকূপ বসাচ্ছেন ন্তু মানুষ কি মরে যাবার পর এসব বসবে? স্কোপ আছে, আপনি দেখুন—বীরভূমের ারারই কনস্টিটিউয়েন্সীর এক নম্বর ব্লকে—সাতটি অঞ্চল আছে, সেখানে কোন ক্যানাল ই জল সেচের কোন ব্যবস্থা নাই। তারপর দু নম্বরে চারটিতেই নাই, তিনটিতে আছে, ারীগ্রাম স্টেশনের দুভাগে কোন জলের ব্যবস্থা নাই। আপনি বলছেন ঘূর্ণিঝড়ে পশ্চিম-ঙ্গর ধানের যথেষ্ট ক্ষতি হচ্ছে এবং তার জন্য আমাদের খাদ্য সঙ্কটের মধ্যে পড়তে হয়েছে। মি ঝড়ের কথা বলছি না, ঝড় আপনি রোধ করতে পারবেন না, প্রবল বন্যা আপনি রোধ

করতে পারবেন না। আপনি রোধ করতে পারবেন না অতিবৃষ্টি। কিন্তু এটা আশা করতে পারি কিনা এই নূতন বিজ্ঞানের যুগে যেখানে মানুষ চন্দ্রলোকে যাচ্ছে, গভর্ণমেন্ট আধুনিক যন্ত্রপাতির সাহায্য নিয়ে জলের সাপ্লাই দিতে পারেন। যেখানে আধুনিক বৈজ্ঞানিক যুগে সহজ কত পন্থা উদ্ভূত হয়েছে, বাস্তবে সেটা আপনি কেন দিতে পারেন না? ঘর্ণি ঝড় আপনার রোধ করার দরকার নাই কিন্তু জল কেন দিতে পারবেন না? খরা হলে সেই খরার সঙ্গে আমরা মোকাবিলা করব জল সাপ্লাই দিয়ে। আপনারা কয়টা গভীর, অগভীর নলকূপ বসিয়েছেন? আমরা দেখেছি এমন এমন জায়গায় গভীর নলকূপ বসান হয়, যে সময় জল দেবার কথা সেই সময় জল দেন নি। আমি জানিনা এদের আপনারা কিভাবে ট্রেনিং দিয়েছেন কিভাবে বুদ্ধি দিয়েছেন। আমি বলি মাননীয় মন্ত্রিমহাশয়কে, যারা প্রকৃত চাষী তাদের সঙ্গে যোগাযোগ করুন, যাদের মাটির সঙ্গে সংযোগ আছে, মাটি নিয়ে যারা খেলা করে, তাদের সঙ্গে যোগাযোগ করুন। আপনারা অবশ্য গ্যাম্‌লিং করেন, স্টেট লটারী করেছেন, ঘোড়-দৌড় খেলা, সাট্টা খেলা এই সমস্ত খেলা করেন, কিন্তু আমি বলি যারা মাটির সঙ্গে খেলা করে, সেই কৃষকদের আপনারা সার দিন, জল দিন।

যাঁরা মাটি নিয়ে খেলা করেন কৃষক, তাঁদেরকে যথাসময়ে সরকার সার দিন। নিয়ম মাফিক সার তাদের দিন, নিয়ম মাফিক জল তাদের দিন। নিয়ম মাফিক ঋণ তাদের দিন এবং নিয়ম মাফিক তাদের সঙ্গে যোগাযোগ রাখুন, তাহলে কৃষি ব্যবস্থার উন্নয়ন হবে। এসব ব্যাতিরেকে কেবল কাগজ-কলম দেখিয়ে কৃষির উন্নতি করা যাবে না, পশ্চিম-বাংলার খাদ্য সমস্যারও সমাধান করা যাবে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর কাছে আমার বক্তব্য রাখতে চাই যে কো-অপারেশন বেসিস-এ যে লোন, সে লোন তো আপনারা দেন এগ্রি-ক্যালচারাল কো-অপারেটিভ সোসাইটি যেটা আছে তার মাধ্যমে। আমার মুর্শিদাবাদ জেলার সূতী কনস্টিটিউয়েন্সি বাজিতপুর অঞ্চলে যে এগ্রিক্যালচারাল কো-অপারেটিভ সোসাইটি গত বছর রেজিস্ট্রী হয়েছে, তার মাধ্যমে সেখানকার কৃষকেরা কোন ঋণ অদ্যাবধি পেয়েছে কিনা—কৃষিমন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করছি। আপনি টাকা দিচ্ছেন, খুব দেবেন। এখন পর্য্যন্ত কি তারা ভূমি উন্নয়নের জন্য কোন লোন্ পেয়েছে? আপনি তো বলছেন—বহু জায়গায় ঋণ দিয়েছেন। মুর্শিদাবাদ জেলার এই দু নম্বর সূতী ব্লকে বাজিতপুর অঞ্চলে এগ্রিক্যালচারাল কো-অপারেটিভ সোসাইটি বেসিসে আড়াইশো জন মোট সদস্য নিয়ে একটা সোসাইটী হয়েছে। তাঁরা লোন পেয়েছেন কিনা আপনি বলবেন জবাব দেবার সময়। তা প'র নাই। এঁরা শুধু বড় বড় লম্বা লম্বা কথা মুখে বলেন, ভবিষ্যতে কল্যাণ করবেন, কৃষি ব্যবস্থার উন্নয়ন করবেন ইত্যাদি। কিন্তু আমি বলছি আপনারা তার আগে সাধারণ কৃষকদের জমির মালিক করুন। যারা ৭০, ৭৫ কিম্বা ১০০ বিঘা জমির মালিক তাদের আপনারা কৃষক বলে গণ্য করছেন। কিন্তু তাঁরা নিজ হাতে জমি চাষ করেন না, পাইক মজুর লাগিয়ে জমি চাষ করেন। আর যাঁরা নিজহাতে জমির চাষ আবাদ করেন তাঁদের কল্যাণে আপনাদের নিয়োগ করুন, তাহলে দেশের প্রকৃত কল্যাণ হবে। না হলে কল্যাণ আসবে না। দেশের প্রকৃত কল্যাণ না হলে অবস্থা দাঁড়াবে কী—সেটা ভেবে দেখেছেন ঐ গুজরাট গেছে, পাটনার এসেম্বলীর সদস্যদের জনসাধারণ তাড়া করেছে, ইউ-পিও গণ্ডগোলের মধ্যে ঝুলছে। এরপরে আপনারাও রেহাই পাবেন না—এটা আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি। এই কথা কয়টী বলে আমার বক্তব্য শেষ করছি এই বাজেটের বিরোধিতা করে।

**Shri Kanai Bhowmick :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বর্তামান যে পরিস্থিতি, খাদ্যের যে পরিস্থিতি যেভাবে জিনিষপত্রের দাম বাড়ছে, খাদ্যের দাম বাড়ছে এই অবস্থাতে গত বছরের অভিজ্ঞতা এবং এই বছরের অভিজ্ঞতার মধ্যে আমরা ভেবেছিলাম এবার কৃষি বরাদ্দের ব্যপারে মন্ত্রিমহাশয়ের দৃষ্টিভঙ্গীর মধ্যে একটা গুরুত্বপূর্ন পরিবর্তন হয়ত দেখা যাবে; তিনি

গত বছরও বলেছিলেন--তোমরা আর দু বছর অপেক্ষা কর। আমরা পশ্চিমবাংলাকে খাদ্যে স্বয়ংভর করে দিতে পারবো। এবারও বলছেন খাবার কিছু নাই বটে, আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ন হয়ে যাব দু বছর পরে। আজকে পশ্চিমবাংলার কৃষি ভীষণ বিপদের সম্মুখীন হয়ে পড়েছে। তিনি তাঁর বক্তৃতায় বলেছেন গত বছর ৪১ লক্ষ টনের জায়গায় তাঁদের এত বড় প্রচেষ্টা, এত জল, এত টিউবওয়েল, এত প্রচার, এসব সত্বেও ৪৩ লক্ষ টন হয়েছে। পশ্চিমবাংলার কৃষি চতুর্থ পরিকল্পনা শেষে হচ্ছে, পঞ্চম পরিকল্পনা শুরু হতে যাচ্ছে--এই ২৭ বছরের মধ্যে এত কোটি টাকা খরচ করবার পরেও পশ্চিমবাংলার কৃষি একটী ঝড় সামলাতে পারে না, একটা বন্যা সামলাতে পারে না। একটা প্রাকৃতিক বিপর্য্যয় হলে পশ্চিমবাংলার কৃষি এই রকম একটা দুরবস্থায় দাঁড়ায়।

[ 5-50—6-00 p.m. ]

এই অবস্থায় আজকে এসে দাঁড়িয়েছে যার ফলে পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থা একেবারে ভেঙ্গে পড়েছে---একেবারে বিপর্যয়ের মুখে এসেছে। এ সম্বন্ধে তাঁর বক্তব্যের মধ্যে কিছু লক্ষ্য করিনি। আমরা দেখতে পাচ্ছি যে ১৯৭২-৭৩, ও ১৯৭৩-৭৪ এবং ১৯৭৪-৭৫ এই তিন বছরের যদি আমরা তুলনামূলক বিচার করি তা হলে দেখতে পাবো যে বরাদ্দের পরিমাণ কমে যাচ্ছে। উনি যে তিনটি গ্রান্ট ধরেছেন ৩০৫, ৫০৫ ও ৭০৫ তাতে ১৯৭২-৭৩ সালে টোটাল যা যা ধরা হয়েছে তা হল ২১ কোটী ৩১ লক্ষ ৮৮ হাজার টাকা। এবারে তিনটা গ্রাণ্টে তিনি ধরেছেন ২০ কোটী ৮৮ লক্ষ ৫২ হাজার টাকা। এই যে বলেছেন যে ৭২-৭৩ সালে বরাদ্দ ছিল যা দেখা যাচ্ছে এখন তার চেয়ে কমিয়ে দিয়েছেন। অথচ আপনারা বাণী শোনাতে কার্পণ্য করেন নি। দ্বিতীয় কথা আজকে পশ্চিমবাংলায় এই যে দুরবস্থা---এই বিপদের সামনে দাঁড়িয়ে বলা যেতে পারে যে আমরা গতানুগতিকভাবে সব চলেছি। এর কারণ কি? ঐর কারণ অনুসন্ধান করে অন্যান্য প্রদেশে কি ঘটছে সেগুলি বিচার করে, আমাদের পাঞ্জাব ও হরিয়ানা যারা কিছুটা উৎপাদন বাড়িয়েছে তাদের অভিজ্ঞতাকে বিচার করে আমাদের পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থাকে উন্নতির দিকে কি কি দরকার সে বিষয় তিনি তাঁর বাজেট বক্তৃতায় কিছু বলেন নি বা সে সম্বন্ধে আলোচনা করেন নি। আজকে কে না জানে সেই লাউড কমিশানের কথা। সেই লাউড কমিশান থেকে আজ পর্য্যন্ত যত রিপোর্ট বেরিয়েছে সবাই এই কথা বলেছে। সবাই বলেছে যে পশ্চিমবাংলার কৃষির উন্নতি করতে গেলে যেহেতু পশ্চিমবাংলা দীর্ঘদিন ধরে চিরস্থায়ী বন্দোবস্তোর আমলে ছিল সে কারণে ওখানে কৃষিতে পূজি নিয়োগ করা মূলধন নিয়োগ করা এবং কৃষির উৎপাদনের উন্নতি করার জন্য মালিকের উপর চাপ দেওয়া ইত্যাদি কিছুই তেমন হয় নি। দীর্ঘ দিন ধরে কৃষি ব্যবস্থায় এই জিনিষ দাঁড়িয়েছে। পাঞ্জাব এবং হরিয়ানায় রায়তোওয়ারি প্রথা ছিল। যার ফলে জমির মালিকরা জমির ফসল উৎপাদনের জন্য আগ্রাহান্বিত হতো, এবং সে দিক থেকে একটা ট্রেডিসান ছিল। সে হিসাবে সেখানে একটা উন্নতি হয়েছিলো। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে যে অভিশাপ সেই চিরস্থায়ী প্রথা---সেই চিরস্থায়ী বন্দোবস্তের ধাক্কা এত দিন পর্য্যন্ত তার যে ভার বা চাপ তা এখনও আছে। আমাদের পশ্চিম বালির কৃষিতে সামন্ততান্ত্রিক ব্যবস্থা ধাক্কা খেলেও এখনও পশ্চিমবাংলার কৃষি আধা সামন্ততান্ত্রিক অবস্থা আছে। আপনি জানেন যে পশ্চিম বাংলার কৃষির ধারক ও বাহক যারা, যারা মাথার ঘাম পায়ে ফেলে সমস্ত ব্যবস্থা টিঁকিয়ে রেখেছে তারা আজ খেতে পাচ্ছে না। তারা ৪ টাকা কে, জি দরে চাল কেনে। তারা সার পায় না, সময় মত বীজ পায় না। ঋনের ভারে তারা জর্জরিত---তাদের শিরদাঁড়া বেঁকে গেছে। ঋণের ভারে তারাই জর্জরিত তারা নানা রকম অসুবিধার উপর থাকে, যত কিছু ঝড় ঝাপটা তাদের উপর দিয়ে যায়। তা সত্বেও তারা আমাদের কৃষি ব্যবস্থা বা উৎপাদন তারা বাঁচিয়ে রেখেছে। এই পশ্চিমবাংলায় যারা ভূমিহীন চাষী যারা ভাগচাষী বা পশ্চিম বাংলায় যারা ছোট ছোট জমি চাষ করে বা পশ্চিম বাংলার যারা মধ্যচাষী কৃষক সম্প্রদায়, এই সম্প্রদায়ের যে কি অবস্থা এবং সেই সম্প্রদায়ের উন্নতি করতে না পারলে তাদের যে কি কি অসুবিধা তা দূর করতে না পারলে আপনি যতই ডিপ টিউবওয়েল করুন বা শ্যালো টিউবওয়েল বসান তা থেকে হয়তো কিছুটা উন্নতি হবে, এবং যে উন্নতিটা

া শুধু দেশের যারা ধনী কৃষক তারা হয়তো কিছুটা ছিঁটেফোটা লাভবান হতে পারেন
ন্তু আসলে যারা চাষী--যারা নাকি চাষ করে তাদের উন্নতি হবে না। যাদের মূলধন নেই
ারা এতে লাভবান হচ্ছে না এ বিষয়ে জানা দরকার। এবং এই যে মূল মৌলিক বিষয়
র কিছু পরিবর্তন না এনে আপনি পশ্চিম বাংলার কৃষিতে কিছু পরিবর্তন করতে পারবেন
া। এ বিষয়ে আমি গত বারেও বলেছিলাম। এবারেও বিশেষভাবে বলতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের এই পশ্চিমবাংলায় ৫৫ লক্ষ
ষি পরিবার আছে যারা ভূমিহীন কৃষক সম্প্রদায়ভুক্ত যারা প্রায় ১ কোটি ৪০ লক্ষ একর
মি চাষ করে। স্যার, আপনি জানেন ১৯৬১-৭১ সালে আদমসুমারী তার তালিকা
য়েছে যে ভূমিহীন কৃষকের সংখ্যা বেড়ে গেছে ১৮ পারসেন্ট থেকে ২৬ পারসেন্ট হয়েছে
বং তা আরও কৃমশঃ কৃমশঃ ছোট কৃষক ভূমিহীন কৃষক হয়ে যাচ্ছে। আর ভাগচাষীদের
বস্থার তো কথা নেই। সেইজন্য আজকে এই যে কৃষিব্যবস্থা তার কারণ হচ্ছে, এখানে
ই যে ৫৫ লক্ষ কৃষক পারবার তার মধ্যে শতকরা ৮০ ভাগ ভূমিহীন কিম্বা দু তিন
কর জমি আছে কিংবা ভাগচাষী। আজকে তাদের যদি উন্নতির ব্যবস্থা না করেন
হলে পশ্চিমবাংলায় কৃষি উৎপাদনের উন্নতি করা যাবে না। সেইজন্য দরকার ভূমি
স্কার, তাদের ফসলের উপর যে অধিকার সেই অধিকারকে রক্ষা করা দরকার, তাদের
মর উপর অধিকারকে সাবস্ত করা দরকার। এই সমস্যা দীর্ঘ দিন অবহেলিত রেখে
ষ উৎপাদন বাড়ানো যাবে না। এবং এই যে জিনিস গতানুগতিক চলছে সেই ১৯৫৩
ন থেকে যে কার্যকরী করার চেষ্টা হচ্ছে আজ ২১ বছর হয়ে গেল তার কোন সুরাহা
ছ না। এখনও ভাগচাষী উচ্ছেদ হচ্ছে। তাহলে তাদের চাষে কি করে আস্থা আসবে,
সাহ বাড়বে, উৎপাদন বৃদ্ধির উৎসাহ বাড়বে? এটা একটা মস্ত বড় কথা--এটা মনে
া দরকার। আজকের দিনে চাষ করতে গেলে প্রচুর মূলধন দরকার। সেই মূলধন
মরা তাদের কতটা দিতে পেরেছি? আজকে যারা গরীব চাষী, ভাগচাষী, ছোট চাষী
দর মূলধন আপনারা কতটা দিতে পারছেন কতটা সাহায্য দিতে পারছেন? আজও
ী ঋণের বোঝায় জর্জরিত। সমীক্ষার রিপোর্টে বলছে যে আধুনিক পদ্ধতিতে চাষ
তে গেতে একর প্রতি ১৪০০ টাকা লাগে। তাহলে আপনারা দেখুন যে লোন দরকার
র কতটুকু লোন আপনারা তাদের দিচ্ছেন? সরকারী ঋণ কৃমশঃ কৃমশঃ কমে যাচ্ছে।
টা হিসাব দিলেই সেটা বুঝতে পারবেন। ৭০৫নং গ্রান্টে দেখুন ১৯৭২ সালে ম্যানিওর
র্টিলাইজার এন্ড আদার এগ্রিকালচ্যারাল লোন বাবদ ৭ কোটি ২ লক্ষ ১৪ হাজার টাকা
য়ছিলেন ১৯৭৩-৭৪ সালে সেটা হোল ২ কোটি ৮৮ লক্ষ ২০ হাজার টাকা, আর এই
৭৪-৭৫ সালে সেটা কমে ১ কোটি ৮৮ লক্ষ ২০ হাজার টাকা হোল। তার মধ্যে
্রিকালচ্যারাল লোন ১৯৭৪-৭৫ সালে ৮৮ লক্ষ ২০ হাজার টাকা। তাহলে ঐ ৫৫ লক্ষ
মেলির জন্য ঐ ৮৮ লক্ষ ২০ হাজার টাকা যদি দেওয়া হয় তাহলে প্রতি ফেমেলি পিছু
টাকা গড়ে পড়ে। এই হচ্ছে কৃষিঋণের ব্যবস্থা। ম্যানিওর ও ফার্টিলাইজার বাবদ
৭৪-৭৫ সালে ধরেছেন ১ কোটি টাকা। তাহলে ঐ ৫৫ লক্ষ কৃষি পরিবারের সার ও
ন্য কৃষিঋণ বাবদ ১ কোটি ৮৮ লক্ষ ২০ হাজার টাকা। তাহলে প্রতি পরিবারের
ছু গড়ে দু টাকা করে ঋণ দিচ্ছেন। তারপর কো-অপারেটিভ-এর মাধ্যমে ১ কোটি
লক্ষ টাকা দিচ্ছেন। অর্থাৎ গড়ে ৮৷৯ টাকা করে পড়ছে। এ দিয়ে ১ কে,জি সরসের
লও কেনা যায় না।

[6-00—6-10 p.m.]

এই হচ্ছে এদের কো-অপারেটিভ। ঋণ এই হচ্ছে, এদের সরকারী ঋণ--তাহলে বাকি
মূলধন, বাকি ঋণের জন্য এই সব ছোট চাষীদের কাদের উপর নির্ভর করতে হয়, এইসব
মহীন চাষী, ছোট ভাগচাষীদের কাদের উপর নির্ভর করতে হয়? সেই গ্রাম্য মহাজনদের
পর নির্ভর করতে হয়। টাকায় টাকা সুদ দিয়ে, দ্বিগুণ সুদ দিয়ে মহাজনদের কাছ
কে তাদের ঋণ করতে হয়। তারা কি করেন--এই যেটুকু উৎপাদন হচ্ছে ৪১ লক্ষ
নের জায়গায় খুব ধরে-করে ৪৩ লক্ষ টন করেছেন--কিন্তু যেটুকু উৎপন্ন হচ্ছে তার

ফসল কাদের হাতে যাচ্ছে? চাষ করবার সময় শতকরা ৮০।৯০ ভাগ চাষীকে ঋণ নিতে হয় মহাজনদের কাছ থেকে দেড়াদুগুণ সুদ দিয়ে। মাননীয় মন্ত্রিমহাশয় জানেন না ফসল উঠবার সময় আগাম দাদন দিয়ে যে সমস্ত ধান বা ফসল কিনে নেন মহাজনরা সেই ফসলই আবার সেই চাষীদের সাড়ে তিন বা চার টাকা কেজি দরে বিক্রী করে এবং এইভাবে ছোট ছোট চাষীরা গ্রাম্য ধনী, মহাজনদের হাতের মুঠোর মধ্যে থাকেন। সরকারী কৃষি উৎপাদন বাড়াবার পরিকল্পনার মধ্যে চাষী কৃষকদের ঋণের জন্য মহাজনদের দ্বারস্থ হতে হচ্ছে। মহাজনদের হাতের মুঠোর মধ্যে তাদের ফসল বিক্রী করছে, বেশী দাম পাচ্ছে না এবং এইভাবে তারা যে ফসল বিক্রী করে দিচ্ছে তার প্রতিকার না করে তিনি যে পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বাড়াবেন বলছেন এবং কৃষি উৎপাদন বাড়ানোর জন্য যে বরাদ্দ করতে চেয়েছেন, সেটা সম্ভব হবে কি করে আমরা বুঝতে পারছি না। তিনি ব্যাংকের কথা বলেছেন। তিনি একটু আগে বললেন কৃষি উৎপাদনের জন্য ব্যাংক জাতীয়-করণ হয়েছে। ব্যাংকের টাকা দিয়ে কৃষি উৎপাদন বাড়াব এবং ছোট ছোট চাষীদের কাছে ব্যাংকের টাকা পাঠাব। ব্যাংকে কি এই আইন কি চালু হয়ে গেছে যে ঋণ পাবে? তা তো নয়। দায়মুক্ত হলে তবে ঋণ পাওয়া যাবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি নিশ্চয় জানেন, মন্ত্রিমহাশয়ের নিশ্চয় অজানা নেই যে পশ্চিমবাংলার কটা পরিবার আজকে ঋণমুক্ত। পশ্চিমবাংলার কতগুলি ছোট কৃষক পরিবার আজকে ঋণ মুক্ত? ঋণ নেই, জমি বন্ধক নেই, জমি বাঁধা নেই, কোন না কোন বছরে, হয় সরকারের কাছে না হয় কো-অপারেটিভের কাছে, না হয় মহাজনের কাছে—এই রকম কৃষক পরিবার পশ্চিম-বাংলায় কতজন আছে? একমাত্র ধনী চাষী এবং তার চেয়ে উচ্চ ধরণের চাষী ছাড়া ঋণমুক্ত কৃষক পরিবার পশ্চিমবাংলায় খুব কম আছে। সেইজন্য তাদের পক্ষে ব্যাংকে ঋণ জোটে না। কাজেই মূলধন দিয়ে কৃষি উৎপাদন বাড়ানো এবং সেদিক থেকে পশ্চিম বাংলার কৃষিতে কিছুটা আধুনিকীকরণ, মূলধন দিয়ে কৃষি উৎপাদন বাড়াবার যে প্রচেষ্টা সেই রাস্তা তো বন্ধ—অপর দিক থেকে পশ্চিমবাংলার ধনী, ফাটকাবাজারী, চোরাবাজারী মজুতদার, মুনাফাখোরদের যে একচেটিয়া প্রভাব এবং তাদের যে খেলা আজকে সমস্ত দিকে এসেছে সেদিক থেকে কৃষক পরিবারগুলি আজকে বিভিন্নভাবে একচেটিয়া পুঁজি-পতিদের শোষণের ধাক্কায় জর্জরিত হচ্ছে। এখন সেদিক থেকে তাদের বাঁচাবার কোন উপায় না করে তিনি কৃষি উৎপাদন বাড়াবেন কি করে? আমরা অনেক সুন্দর সুন্দর কথা শুনছি, তাতে কিন্তু সমস্ত দিক থেকে পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বাড়বে না বলে মনে করি। তারপরে হচ্ছে কি? এই সমস্ত কৃষকরা যেটুকু চাষবাস করছে, যেটুকু ফসল ফলাচ্ছে তার ন্যায্য দাম তারা আজকে পাচ্ছে না, তিনি তাদের ন্যায্য দাম দিতে পারেন নি। তিনি এখানে পাটচাষীদের কথা উল্লেখ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বর্তমানে ঋণ পরিশোধ করবার জন্য, ঋণ আদায় করবার জন্য এদের সমস্ত লোকরা এখন সার্টিফিকেট জারী করছেন। চাষীরা কিন্তু এখন মাথায় হাত দিয়ে বসেছেন। একদিকে ৪ টাকা কে,জি চাল, অন্যদিকে আবার এদের লাল নোটিশের ধাক্কা যে ঋণ পরিশোধ কর—ওরা নিজেরাই বলছেন গরীব চাষীদের অবস্থা আজকে খারাপের দিকে যাচ্ছে, অন্যদিকে ভূমিহীন চাষীর সংখ্যা বেড়ে যাচ্ছে। তাদের ঋণ মকুব করা তো দূরের কথা ভয় দেখানো হচ্ছে তোমাদের ঘটি বাটি সমস্ত টেনে নিয়ে চলে যাব। গতকাল মেনসনের সময় শুনলাম, মাননীয় সদস্যারা বললেন যে কিভাবে চাষীরা বাধ্য হচ্ছে তাদের ঘটি বাটি বিক্রী করতে এবং যেটুকু ফসল হাতে এসেছে তারা সেটা বিক্রী করতে বাধ্য হচ্ছে এই সমস্ত ঋণের জুলুম এবং সার্টিফিকেট-এর মোকাবিলা করবার জন্য।

স্যার, ওঁরা পাট চাষীদের জন্য কি করলেন? পাটের দাম বেঁধে দিলেন, ৬২ টাকা মন, আর চাষীরা পেল ৪২ টাকা মন—২০ টাকা করে মনে তারা কম পেল। স্যার, চাষীরা যত পাট তৈরি করেছিলেন সে হিসাবে আমরা দেখছি ৩৬ থেকে ৩৮ কোটি টাকা পাট চাষীরা ক্ষতিগ্রস্ত হয়েছেন শুধু এই সরকারের অপদার্থতার জন্য। আপনারা সরকার থেকে যে দামটা ঘোষণা করেছিলেন সে দামটা রাখতে পারলেন না কেন? কি কৈফিয়ত দেবেন পাট চাষীদের কাছে? কিসের সরকার? এই যে সমস্ত ডিপার্টমেন্ট আছে পাট কেনার, অমুক করার, তমুক করার, এত থাকা সত্বেও তাঁরা নিজেরাই স্বীকার করেছেন

আমরা পাট চাষীদের গারান্টি দিতে পারবো না। তাহলে কেন আছেন আপনারা? আজকে যখন লোনের জন্য সার্টিফিকেট জারি করছেন তখন যদি পাটচাষীরা বলে যে আমাদের এই যে ৩৬ থেকে ৩৮ কোটি টাকা ক্ষতি হয়ে গেল এরজন্য ক্ষতিপূরণ দেবে কে, কৈফিয়ত দেবে কে তাহলে কি জবাব দেবেন? স্যার, পাটচাষীরা নির্দিষ্ট দাম না পাবার জন্য হয়ত এ বছর থেকেই পাটের চাষ কমে যাবে। অনেক জায়গাতেই পাটচাষীরা বলছে যে, গত বছর ঠকেছি, এবারে আর পাট চাষে যাবো না। গভর্ণমেন্টকে বিশ্বাস নেই—তারা মুখে এক রকম বলেন, কাজে অন্য রকম করেন। তারপর স্যার, জল সরবরাহ ইত্যাদি ব্যাপারে উনি বললেন যে, অনেক টিউবওয়েল ইত্যাদি করবো। এমন কি মাঝে দেখলাম সাত্তার সাহেবের ফটো কাগজে কাগজে বেরিয়েছে। সেখানে দেখলাম সাত্তার সাহেবের ফটো ও নানান তথ্য দিয়ে দেখানো হয়েছে যে পশ্চিমবাংলায় কৃষি উন্নতি কি রকম হচ্ছে। ভাল কথা। কিন্তু বাজেটে কি দেখা যাচ্ছে? ১৯৭৩-৭৪ সালের বাজেটে উনি ডিপ টিউবওয়েলের রিভার লিফ্‌ট ইরিগেসান, স্যালো টিউবওয়েল ইত্যাদিতে খরচ করেছিলেন ৭ কোটি ৪০ লক্ষ টাকা আর এবারে ১৯৭৪-৭৫ সালের জন্য বরাদ্দ করেছেন ডিপ টিউবওয়েল, রিভার লিফ্‌ট ইরিগেসান, মাইনর ইরিগেসান ইত্যাদি সব মিলিয়ে ৩ কোটি ৬৫ লক্ষ টাকা। অথচ স্যার, এই খাতে যে সমস্ত ফিগার আছে তা দেখলে মনে হবে কৃষকদের বোধ হয় সাত্তার সাহেব একেবারে স্বর্গে পাঠাবেন। স্যার, এইতো অবস্থা, যেখানে বরাদ্দ ছিল, ৭ কোটি ৪০ লক্ষ টাকা সেখানে এবারে করেছেন ৩ কোটি ৬৫ লক্ষ টাকা। তারপর স্যার, বাঁকুড়া, মেদিনীপুর জেলা সম্বন্ধে উনি বলেছেন, টাকা পেলাম না তাই করতে পারলাম না। ড্রট এ্যাফেকটেড এরিয়া বলে কিছু টাকা বরাদ্দ করেছিলেন, সেখানেও এবারে কমিয়ে দিয়েছেন। যেখানে গত বছর ছিল ৮৮ লক্ষ ৭৫ হাজার টাকা সেখানে এবারে কমিয়ে করেছেন ৪৪ লক্ষ টাকা। উনি বলছেন, টাকা পেলাম না, আমি বলছি, স্যার, ওঁদের মুরোদ নেই কেন্দ্রের কাছ থেকে টাকা আনার। স্যার, ওঁরা বলেন, কেন্দ্র সার দিল না, টাকা দিল না, অমুক দিল না, তমুক দিল না ইত্যাদি, আরে বাবা, কেন্দ্রই যদি সব দিয়ে দেবে তাহলে মন্ত্রীত্ব করার কি দরকার? সেখানে তো একটা কেরানী হলেই সব হয়ে যায়। কাজেই স্যার, বলব, ওসব কথা বলে কেরানীগিরিই করা চলে, মন্ত্রীত্ব করা চলে না। সব শেষে স্যার, ওঁদের বলি, কৃষি উৎপাদনের ক্ষেত্রে মূলতঃ যে সমস্ত সমস্যা রয়েছে তার সমাধান না করে শুধু কথার ফুলঝুরি ছোটালে আর কতকগুলি ফিগার কোট করলেই পশ্চিমবাংলার কৃষিসঙ্কট রোধ করা যাবে না, সেজন্য দরকার ধীর স্থির মস্তিষ্কে চিন্তা করার। কাজেই বলব, লোককে বিপথে চালিত করবেন না, তাদের কাছে সত্য কথাটা বলুন। আর সেইভাবে যদি মূল জায়গায় যেতে চান তাহলে নিশ্চয় সহযোগিতা পাবেন কিন্তু যদি উল্টো পথে যান তাহলে নিশ্চয় বিরোধিতা পাবেন।

[6-10—6-20 p.m.]

**Shri Shib Sankar Bandopadhayay :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষিমন্ত্রী মহাশয় কৃষিখাতে সামগ্রিকভাবে যে ব্যয়বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি তাকে আন্তরিকভাবে সমর্থন করছি। এই সমর্থন করতে উঠে প্রথমে আমি এই কথা বলবো যে আমাদের শীশ মহম্মদসাহেব পশ্চিমবাংলার কৃষির পুরো সমস্যাটা কি সেটা উনি ধরতে পারেন নি এবং না ধরতে পেরে আসেপাশে ঘুরে বেড়িয়েছেন; তাই তিনি বললেন যে কৃষির ঋণ নিয়ে কৃষিকার্যের সহায়তা না করে কে নাকি বাড়ী করেছে। এখন কেউ যদি বাতের মলম কিনে মালিশ না করে সেটা খেয়ে ফেলেন তাহলে সেই মালিশের দোষ কিছু নেই, দোষ হচ্ছে সেই লোকের যে খেয়ে ফেলেছে। তাই কোথায় কে একটা বাড়ী করেছে এই নিয়ে খাদ্য সমস্যার সমাধান হয় না। আসল কথা হচ্ছে যে আমাদের পশ্চিমবাংলায় মোট কৃষিযোগী জমির পরিমাণ কত, কতটুকু জমিকে চাষযোগ্য করেছি, কি রকমে চাষ করছি জানা দরকার। আমি একটা হিসাব এখানে দেখাচ্ছি টোটাল এরিয়া অব ল্যান্ড-এর মধ্যে এরিয়া অব ল্যান্ড হচ্ছে ৭৩.২ পারসেন্ট। এর মধ্যে থেকে আমরা কালটিভেটেড এরিয়া করেছি ৬৩.৬ পারসেন্ট। সমগ্র

কৃষিযোগ্য জমির অধিকাংশ জমিকে আমরা কর্ষণের আওতায় আনতে পেরেছি। পশ্চিম বঙ্গের জনসমস্যা এবং ল্যান্ডের রেশিও দেখলে দেখা যায় যে সমস্ত জমিতে যদি এক ফসলী চাষ হয় তাহলে পশ্চিমবঙ্গে খাদ্য সমস্যার সমাধান হবে না। তাই মালটিপিল ক্রপিং করে একই জমিতে যাতে বহু চাষ হতে পারে তার চেষ্টা করা হয়েছে। এই চেষ্টার জন্য আমি বলবো বর্তমান সরকারের কৃষিমন্ত্রী যে ৩২.২ পারসেন্ট এই মালটিপিল ক্রপিংয়ের মধ্যে এনেছেন এটা কম কৃতিত্বের কথা নয়। কানাইবাবু বললেন যে কিসের সরকার। আমি বলবো যে এই জন্যই সরকার মালটিপিল ক্রপিং এরিয়া বাড়িয়ে অধিকতর ফসল ফলান যায় এই জন্যই সরকার। তিনি বললেন যে মালটিপিল ক্রপিং এরিয়ায় আনতে গেলে যে ইরিগেশান ফেসিলিটিস বাড়াতে হয় সেই ইরিগেশান ফেসিলিটিস বাড়াতে গিয়ে---আমি অধিক তথ্য আনতে চাচ্ছি না, আমি ছোট একটা কথা বলছি সেটা হচ্ছে সিনস ইন্ডিপেনডেন্স ১৯৭২ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় ডিপ টিউবয়েল-এর সংখ্যা ছিল ১৬১৩টি, সেখানে ১৯৭৩ সালে সেই সংখ্যা বেড়ে ১৮৬৭টি হল এবং প্রায় ১৫ পারসেন্ট বেড়ে গেল এবং আমি বলবো এই জন্যই এই সরকারের প্রয়োজন আছে। সেজন্য বলছি এই মালটিপিল ক্রপিং এরিয়া বাড়িয়ে দেবার জন্য এই সরকারের প্রয়োজন আছে। আমার আর একটা কথা বলার প্রয়োজন আছে সেটা হচ্ছে এই যে মাইনর ইরিগেশান প্রোজেক্ট এই মাইনর ইরিগেশান প্রোজেক্টের সঙ্গে মেজর যে সব নদীপরিকল্পনা আছে এই সব মিলিয়ে আমরা অধিকতর এলাকাকে কেমন করে মালটিপিল ক্রপিং এরিয়ার মধ্যে আনতে পারি এই দিকে দৃষ্টি দেবার জন্য, সরকারের দৃষ্টি নেই তা নয়, সরকার এই জন্য মাইনর ইরিগেশান কর্পোরেশান করছেন। তাছাড়া ডি, ভি, সি, ময়ূরাক্ষী, কংসাবতী প্রোজেক্ট থেকে আরো অধিকতর জমিতে কি করে জলসেচ করা যায় সে জন্য তারা চেষ্টা করছেন। আমাদের কানাইবাবু বলেছেন একটা জায়গায় যে এই চিরস্থায়ী বন্দোবস্ত বাংলা দেশের একটা অভিশাপ। এখানে জমির উপর দীর্ঘদিন মালিকানা থাকার ফলে লোকেরা অধিক অর্থ বিনিয়োগ করে না। এই জমি যাদের আছে, মাটির কাছাকাছি যারা আছে, যারা সত্যিকারের চাষী তাদের জমি নেই, তাদের অধিকার দেবার জন্য ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্ট থেকে রিভিশন্যাল সেটেলমেন্ট করা হচ্ছে এবং ৫টি ডিস্ট্রিক্টে আরম্ভ হয়েছে এবং এনাদার নাইন ডিস্ট্রিক্টে করা হচ্ছে যাতে করে ঐসব বর্গাদার যাদের জমি নেই তাদের জমির অধিকারের চেষ্টা হচ্ছে। আমি বলবো এটাতে সহযোগিতা করুন এবং ঐসব বর্গাদারভাইরা যাতে অধিকার পায় সে দিকে লক্ষ্য দিন। কৃষি প্রসঙ্গে যেটা সবচেয়ে বেশী প্রয়োজন সেটা হচ্ছে ম্যানিয়োর, সিড, লোন। ম্যানিয়োরের ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি যে আমরা ফার্টিলাইজার আমরা পাচ্ছি না। আমি বিশেষ করে অনুরোধ করবো পশ্চিমবঙ্গ সরকারকে যে এই ফার্টিলাইজার দেবার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে বিমাতৃসুলভ আচরণ আছে---এই যাবতকাল কেন্দ্রীয় সরকার ধারণা করে এসেছিল যে পশ্চিমবঙ্গ শুধু জুট গ্রো করে কিন্তু এখানে যে রবি খন্দ গমও ১০ লক্ষ টন উৎপাদন করে সেটা তাদের ভাল করে বুঝিয়ে যেন আরও ফার্টিলাইজার সরবরাহ করার ব্যবস্থা করা হয়। ন্যাপথা ইত্যাদি যা পাওয়া যাচ্ছে না এবং বিশ্বব্যাপী এই যে সমস্যা, এই সমস্যার কথা মনে রেখে যদি কোল থেকে কি করে ফার্টিলাইজার তৈরী করা যায় তার ইংগিত এই বাজেটের মধ্যে আছে। একটা কথা বলি ক্রেডিটের ব্যাপারে। আমরা গ্রাম বাংলা থেকে যে জিনিসটা লক্ষ্য করেছি সেটা হচ্ছে ব্যাঙ্ক থেকে একরকম লোন দেওয়া হয়, কো-অপারেটিভ সোসাইটি একরকম লোন দেয়, গভর্ণমেন্ট লোন একরকম দেওয়া হয়, লোক্যাল মানি লেন্ডাররা একরকম লোন দেয়। এই ভিন্ন ভিন্ন রকম লোনের মধ্যে চাষীরা আজকে জর্জরিত হয়ে পড়ছে। আমি মনে করি যে লোন দেবার একটা বিশেষ পদ্ধতি করা উচিত। যেমন হয়তো কোন বিশেষ এরিয়ায় ব্যাঙ্ক থেকে লোন দেওয়া হবে, এবং অন্য কোন এরিয়াতে হয়তো গভর্ণমেন্ট লোন দেবে এই রকম ভাবে যদি লোন দেবার ব্যবস্থা করা হয় তাহলে এই যে চাষীরা নানারকম লোনের মধ্যে জর্জরিত হয়ে পড়ছে, সেটা আর হয় না। একটা কথা এই প্রসঙ্গে বলতে চাই এগ্রিকালচারাল রিফাইন্যান্স কর্পোরেশন, গভর্ণমেন্ট অব ইন্ডিয়া এই কর্পোরেশন থেকে যে টাকা ঋণ দেওয়া হয়, সেই ঋণ পশ্চিমবঙ্গের বেলায় দেওয়া হয় ০.২১ পার্সেন্ট, অথচ গুজরাটের বেলায় ৩১.৪৪ পার্সেন্ট, মাইশোরের বেলায় ৫০.৬১ পার্সেন্ট, তামিলনাডুতে দেওয়া হয় ২৭.১৭ পার্সেন্ট।

সেই জন্য আমাদের পশ্চিমবাংলার চাষীরা এই লোন বেশী করে পেতে পারে সেদিকে দৃষ্টি দেবার প্রয়োজন আছে। সামগ্রিকভাবে শীষ মহম্মদসাহেব আপনাকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে সামগ্রিকভাবে আমাদের দেশের যে সমস্যা, সেই সমস্যাকে উপলব্ধি করে আপনাদের সহযোগিতার হাত বাড়িয়ে এগিয়ে আসুন যাতে আমরা এই সমস্যার সমাধান করতে পারি এবং যাতে পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পারে। এই কটি কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Prodyot Kumar Mahanti :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী যে ব্যয়বরাদ্দ দাবী আমাদের এই হাউসের সামনে রেখেছেন, আমি সেই ব্যয়বরাদ্দের দাবী বিরোধিতা করবার জন্য দাঁড়াইনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রিমহাশয়কে আপনার মাধ্যমে জানাতে চাই এই সরকার পশ্চিমবাংলার খাদ্য সমস্যা, পশ্চিমবাংলার বেকারীর সমস্যা, পশ্চিমবাংলার দ্রব্যমূল্য বৃদ্ধিজনিত যে অর্থনৈতিক দুরবস্থা, তার সমাধানের সদিচ্ছা আছে, এই কথা আমি বিশ্বাস করি। সঙ্গে সঙ্গে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথাও মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই যে আজকে গুজরাটে যে অগ্নিগর্ভ অবস্থা, বিহারে যে অগ্নিগর্ভ অবস্থা, এই অবস্থা অনুধাবন করে সাত্তার সাহেব যদি বাস্তব নীতি অনুসরণ করে পশ্চিমবাংলার কৃষি উৎপাদন নীতি নির্ধারণ করতে পারবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমি কৃষি অর্থনীতিবিদ নই, আমি কৃষি পন্ডিত নই, পশ্চিমবাংলার শেষ দক্ষিণ প্রান্তের গ্রামবাংলার একজন জনপ্রতিনিধি হিসাবে আমি বলছি যে পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক প্রচারিত ইকনমিক রিভিউ ১৯৭২-৭৩ সালে যা প্রচারিত হয়েছে, তার থেকে প্রমাণ করবার চেষ্টা করবো।

[6-20—6-30 p.m.]

আজকে এই অবস্থায় কৃষির জন্য অর্থ বরাদ্দ করবার জন্য দাবী রেখেছেন মন্ত্রিমহাশয়। কিন্তু কৃষি নীতির যদি আমূল পরিবর্তন করতে না পারা যায় এবং আমূল পরিবর্তন করে যে নীতি গ্রহণ করবেন সেই নীতিকে যারা রূপায়ণ করবেন সেই প্রশাসনযন্ত্রের যদি আমূল পরিবর্তন করতে না পারা যায় তাহলে পশ্চিমবাংলাকে গুজরাটের মত অবস্থা থেকে, বিহারের মত অবস্থা থেকে রক্ষা করা যাবে না বা সম্ভব হবে না, এই সাবধানবানী আজকে আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর কাছে রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৭২-৭৩ সালে সারা ভারতবর্ষে মাথাপিছু গড় আয় বেড়ে গিয়েছে, আর আমাদের পশ্চিমবঙ্গের মাথাপিছু গড় আয় হ্রাস পেয়েছে। ইকোনমিক রিভিউর মধ্যে আছে এই হ্রাস পাওয়ার কারণ, অন্যতম প্রধান কারণ কৃষি উৎপাদন কমে গিয়েছে। মাথাপিছু আয় হ্রাস পেয়েছে, তার কারণ, কৃষি উৎপাদন হ্রাস পেয়েছে। আর পশ্চিমবঙ্গ সরকারের কৃষিবিভাগ এটা হ্রাস পাওয়ার পিছনে দুটো কারণ দেখিয়েছে খরা এবং সারের অভাব, অতএব তাদের মতে এইজন্য কৃষি উৎপাদন হ্রাস পেয়েছে। যদি পশ্চিমবঙ্গের কৃষি উৎপাদনকে বৃদ্ধি করতে হয়, যে পশ্চিমবঙ্গ খাদ্য সমস্যায় জর্জরিত, সেই পশ্চিম-বঙ্গের কৃষিনীতিকে এমনভাবে গ্রহণ করতে হবে এবং যারা কৃষির সঙ্গে জড়িত সেই কৃষক সমাজকে, যারা ভগ্ন স্বাস্থ্য, রুগ্ন, অন্নক্লিষ্ট, হতোদ্যম তাদের কথা চিন্তা করে এই নীতি তৈরী করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের কৃষক সমাজ সরকারের কাছ থেকে যে সাহায্য পায় এবং মোট যে সাহায্য তাদের কাছে পোঁছায় সেটা সাইকোলজিক্যালী তাদের উৎসাহিত করে। কিন্তু কার্যক্ষেত্রে কি দেখছি আজকে বড় এবং ছোট উভয় প্রকারের চাষীরা সরকারী নীতির ফলে কোন রকম উৎসাহ পাচ্ছেন না, যার ফলেও কৃষি উৎপাদন হ্রাস পাচ্ছে। আজকে যারা বড় চাষী, যারা বেশী জমির মালিক, যারা জমি লুকিয়ে রাখতে চায়, যাতে তাদের জমি সরকারে ন্যস্ত না হয়, কিন্তু তারা কৃষি উৎপাদন বাড়াতে চায়, অথচ আজকে কতটা তাদের থাকবে, কতটা সিলিং হবে ইত্যাদি সম্বন্ধে স্পষ্ট নির্দেশ সরকারের কাছ থেকে না পাওয়ায় তারাও ফসল উৎপাদন উৎসাহ পাচ্ছে না। তারপর যারা ছোট চাষী, ভুমিহীন কৃষক, যাদের আপনারা ভুমির

মালিকানা দিতে চাইছেন, সে যদি ভূমির মালিকানা পায় তাহলে নিজের জমি মনে ক সে উৎপাদন বাড়াতে উৎসাহ পাবে, কিন্তু ক'জনকে সেই মালিকানা দিতে পারছেন তর্কের দিক দিয়ে যদি ধরেও নিই যে তারা জমি পেয়েছে, তাহলেও তাদের এমন অসহ অবস্থা যে তাদের সেই সামর্থ নেই নিজেরা সরকারী সাহায্য ছাড়া চাষ করে ভাল ফস ফলাতে পারেন। কৃষি উৎপাদন বাড়াতে হবে, কিন্তু সেই জমি যাদের হাতে দিলাম, আজে দেখতে হবে যে সেই জমি চাষ করবার তাদের ক্ষমতা আছে কি না। সেইজন্য আজে দুদিক দিয়ে বিপদ দেখা দিয়েছে। বড় চাষী যারা, তারা উৎসাহিত হচ্ছেন না, আ ভূমিহীন যারা যদি ধরেও নিই যে তারা জমি পেয়েছেন তাহলেও তাদের হাতে মালমস নেই। যদিও আজকে যে প্রশাসনযন্ত্র তার মাধ্যমে তারা জমি পাবেন না, যদি না এ পরিবর্তন করা যায়। আজকে আমরা যে অর্থ বরাদ্দ করছি তা চাষীকে যদি ডায়রেক ন্যায্যভাবে পৌঁছে দিতে না পারি তাহলে কোন সমস্যারই সমাধান আমরা করতে পার না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি কৃষিমন্ত্রী মহাশয়ের ভাষণে দেখেছেন যে সারে ব্যাপারে সরকার আরো কয়েক বছর এই ভাবে চলতে হবে বুঝিয়েছেন।

১৯৭২ সালে যখন এই সরকার এলেন তখন এই সরকার মানুষের কাছে প্রতিশ্রুতিব যে ২৫ বছরে যে পরিবর্তন হয়নি সেই পরিবর্তন আনার জন্য ইন্দিরা গান্ধীর নেতৃত্বে আমরা শপথ নিচ্ছি। কয়েকদিন আগে খবরের কাগজে দেখলাম এই সরকারের অর্থমন্ত্রী ডিস্ট্রিক্ট এসোসিয়েসান-এর এ্যানুয়্যাল মিটিং-এ বললেন সামাজিক ও অর্থনৈতিক বাঁচা জন্য কৃষিতে ব্যাপকভাবে আধুনিকীকরণ করা যায়নি—কোথাও কোথাও বিচ্ছিন্নভাবে আধুনিকীকরণ করা হয়েছে। এই সামাজিক ও অর্থনৈতিক বাধা মুখ্যমন্ত্রী তথা কৃষি মন্ত্রী প্রফুল্লচন্দ্র সেন দূর করতে পারেন নি। আপনাদের এই প্রগতিশীল সরকার সেই বাধা দূর করার জন্য প্রতিশ্রুতিবদ্ধ। আজ সাহস থাকে বলুন যে, এই বাধা আমরা দূর করতে পারিনি এই কারণের জন্য। আজ কি ধরে নেব যে--জোতদার, হোর্ডার, কালোবাজারী করে তারাই আজ বাধা? সেই বাধা যদি দূর নাও করতে পারেন তাহলে তাদের মুখোস খুলে দিন তাহলে কৃষক উৎসাহ পাবে। পশ্চিমবাংলায় দেখছি ডাক্তার ইঞ্জিনীয়াররা সব রাস্তায় নেবে গেছেন। মন্ত্রীমণ্ডলী আজ পশ্চিমবাংলার মানুষের স্বার্থে এঁদের দেশদ্রোহী, সমাজবিরোধী বলছেন। আমি সাত্তার সাহেবকে আহ্বান করছি পশ্চিম-বাংলায় যারা গম চাষ করতে চায় তারা ঠিক সময় কেন বীজ পেল না, কার জন্য সেট বলুন। পশ্চিমবাংলার কৃষি কমিশনার ঠিক সময় ইনডেন্ট না করার জন্য বীজ এল না মন্ত্রিমহাশয় এই হাউসের সামনে বলুন কৃষি কমিশনার গমের বীজ আনতে পারেননি বলে তিনি সমাজদ্রোহী, দেশদ্রোহী। পশ্চিমবাংলার কল্যাণের জন্য আজ একথা বলুন যেমন আপনি ডাইরেকটর অফ এগ্রিকালচারকে সাসপেন্ড করেছিলেন। সেজন্য বলছি উপধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে নিরপেক্ষভাবে তদন্ত করুন কার জন্য পশ্চিমবাংলার গমের বীজ এল না। বোরো ধানের ব্যাপারে মন্ত্রিমহাশয়ের বক্তৃতায় শুনেছি বোরো ধানের সময় সার, বীজ ইত্যাদির অভাব হবে না এবং বলেছেন ১ লক্ষ পাম্প হবে। ১ লক্ষ পাম্প যদি এক ঘন্টা চলে তাহলে ৮ লক্ষ লিটার ডিজেল লাগে। আজ কেন এই সরকার এই ডিজেল চাষীর কাছে পৌঁছে দিচ্ছে না? ডাঃ রায়, পি, সি, সেন, অজয় মুখার্জি ও এখনও দেখছি যখনই কোন কথা উঠে বা যখনই কোন কিছু এই সরকার করতে পারেন না তখন তাঁরা কর্পোরেশন গঠন করেন। কিন্তু ফুড কর্পোরেশন, এফ, সি আই, ফিসারিজ কর্পোরেশনের, এ্যাগ্রো-ইনডাস্ট্রিস কর্পোরেশন-এ কি দেখছি? কর্পোরেশন করার পর সরকারের দায়িত্ব এড়িয়ে যাওয়া যায়, কিন্তু তাতে পশ্চিমবঙ্গের কল্যাণ হয় না ও প্রশাসনিক জটিলতা আরও বৃদ্ধি পায়। সরকারকে বললেই বলবেন কর্পোরেশন-এর হাতে, আমাদের হাতে দায়িত্ব নেই। আবার কর্পোরেশনকে বললে বলে আমরা অটো-নোমাস বডি কিন্তু এগুলি হচ্ছে দুর্নীতির বাসা। এই কর্পোরেশন গঠনের মধ্যে দিয়ে দায়িত্ব এড়াবার সুযোগ সরকার পায়। অতএব আপনার মাধ্যমে একথা বলতে চাই কৃষকের কথা চিন্তা করে সে যাতে ন্যায্য দামে সার, বীজ পেতে পারে, ঋণ থেকে মুক্ত হতে পারে ঠিক সময় যাতে ঋণ পেতে পারে, জল যাতে পেতে পারে তার যথাযথ ব্যবস্থা করুন

জল বিদ্যুৎ উৎপাদন করতে পারছেন না তখন থারম্যাল-এর দিকে ফিরে যাচ্ছেন। আজ কেমিক্যালস্-এ দেখছি সারা পৃথিবীব্যাপী অভাব। পাঞ্জাব, হরিয়ানা, ইউ,পি, উড়িষ্যা তারা সারের কোটা তারা কেন্দ্রীয় সরকার থেকে ঠিক পাচ্ছে, কিন্তু পশ্চিমবঙ্গ সেই কোটা পাচ্ছে না। আবার যেটুকুন পাচ্ছে তাও সুষ্ঠুভাবে বন্টন করতে পারছেন না। যার জন্য কালোবাজারে সার চলে যাচ্ছে।

অথচ কেন আমরা সেই কেমিক্যাল সারের পিছনে না ছুটে কম্পোস্ট সারের দিকে, গ্রীন ম্যানিয়োর-এর দিকে, অর্গানিক সারের দিকে চলে যাচ্ছি না, কেন পশ্চিমবঙ্গকে বাঁচাবার জন্য চাষীর হাতে—পশ্চিমবঙ্গ সরকার কোটি কোটি টাকা খাদ্য কেনার সময় কোটি কোটি টাকা খাদ্য বন্টনের সময় সাবসিডি দেন, সেই সাবসিডি পশ্চিমবঙ্গের যারা অর্থনৈতিক বুনিয়াদ সেই কৃষকের পিছনে দিতে পারছেন না, কেন কৃষক যাতে ন্যায্য দামে সার, বীজ পায় এবং ঠিক সময়ে ঋণ, জল পায় তার ব্যবস্থা করতে পারছেন না? তাই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে এই আবেদন রাখতে চাই পশ্চিমবঙ্গের কৃষক সমাজকে বাঁচাবার জন্য কৃষকের স্বার্থে এমন একটা নীতি প্রণয়ন করুন যে নীতির দ্বারা প্রশাসনযন্ত্রের জটিলতা কমিয়ে ডাইরেক্টলি সরকারের সঙ্গে কৃষকদের এমন একটা সম্বন্ধ তৈরি হবে যার দ্বারা সরকারের কথার উপর তারা আস্থা রাখতে পারে, কৃষকদের কাছে ন্যায্য মূল্যে বীজ, সার, ঋণ, জল যতটুকু সরকার দিতে পারবেন ততটুকু দেবার ব্যবস্থা করবেন এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-30—6-40 p.m.]

**Shri Sunil Mohan Ghosh Moulik :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের বাজেট পেশ করেছেন তা আমি সম্পূর্ণ সমর্থন করে দু'চারটি কথা বলতে চাই। আমাদের সবুজ বিপ্লবকে সাফল্য করতে গেলে সার, জল, ভাল বীজের দরকার। সারের সম্বন্ধে কৃষিমন্ত্রী মহাশয় বলেছেন য আমাদের এখানে কম্পোস্ট সার করব ২ হাজার মেট্রিক টন আবর্জনা থেকে। ভাল কথা। সারের জন্য আমরা বাইরের উপর নির্ভর করছি, সার সেই রকমভাবে পাওয়া যাচ্ছে না এবং সারের দুষ্প্রাপ্যতা ক্রমশঃ জটিল হয়ে আসছে, যতদিন আমাদের হলদিয়া প্রকল্প না হচ্ছে, দুর্গাপুরে প্রোডাকসান না বাড়ছে সবুজ সার কেমিক্যাল ম্যানিয়োরের চেয়ে বেশী প্রয়োজন। এই যে চেষ্টা করছেন এটা সাধু চেষ্টা। আমি গতবারে বলেছিলাম বীজ উৎপাদনের ক্ষেত্রে মডেল ফার্ম করার কথা, কারণ, বীজের জন্য আমাদের নির্ভর করতে হয় মহারাষ্ট্র, পাঞ্জাবের উপর। এবারে আমি যখন আমার কনস্টিটিউয়েন্সিতে ঘুরছিলাম তখন একজন চাষী দেখাল, গভর্ণমেন্টের গমের বীজের ফলন দেখুন, আর আমাদের এখানকার বীজের ফলন দেখুন। গভর্ণমেন্ট থেকে যে বীজ দেওয়া হয়েছিল সেই সময়ে যে কন্সাইনমেন্ট এসেছিল সেই কন্সাইনমেন্টে গম খুব খারাপ ছিল, ফলে ফলন খুব ভাল হয়নি। অন্যান্য রাজ্য তাদের উৎকৃষ্ট বীজ রেখে যেটুকু ছিটে-ফোঁটা থাকে সেটুকু দেয়। সুতরাং বীজে স্বয়ংসম্পূর্ণ হতে গেলে এই রকম মডেল ফার্ম করা দরকার। এক জায়গায় হয়ত ১০ হাজার একর জমি মেলে না, কিন্তু স্থানে স্থানে কোন জায়গায় পাট, কোন জায়গায় রবি শস্য, কোন জায়গায় ধান দিলে আমরা উৎকৃষ্ট বীজ পেতে পারি এবং বীজের দিক থেকে স্বয়ংসম্পূর্ণ হতে পারি। সেদিক থেকে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ন্যাশানালাইজড ব্যাঙ্ক থেকে চাষীকে ঋণ দেওয়ার ব্যবস্থা হয়েছে। আমি আমার এরিয়ায় দেখেছি বিশেষ করে স্টেট ব্যাঙ্ক এত রিজিড যে চাষী কোন কালে ঋণ পায় বলে মনে হয় না। অদ্ভুত ব্যাপার আমার ব্লকে একটা অঞ্চল স্টেট ব্যাঙ্ক-এর এরিয়া, কিন্তু উক্ত অঞ্চল একটি মৌজার কতক অংশ নদীর ওপারে হওয়াতে এবং আর একটী গ্রাম নদীর ওপারে থাকায় নদীর অপর পারের গ্রাম দুটি কোন রকম ব্যাঙ্ক-এর সুযোগ পাবে না। কারণ নদীর ওপারে স্টেট ব্যাঙ্ক যাবে না। ফলে ব্যাঙ্ক একদিকে

ঋণ দেবে, আর একদিকে ঋণ দেবে না। এই যে ব্যাঙ্কের স্টেপ-মাদারলি বিহেভিয়ার এতে সরকারের সুনাম হচ্ছে না, বরং আরো বিরুদ্ধ সমালোচনা হচ্ছে এবং সেজন্য আমাদের সেই সমালোচনা ফেস করতে হচ্ছে। আর একটা কথা আমি বলব সরকার গতবার সেখানে স্যালো দিয়েছেন কিন্তু পাম্প দিতে পারেননি; সেই পাম্পের জন্য ব্যাঙ্কের দ্বারস্থ হতে হয়েছে, ব্যাঙ্ক পাম্প দিচ্ছে না।

সরকার কৃষির ঘাড়ে কেবল স্যালো দিয়ে লোন চাপিয়ে দিয়েছেন যেটা রিপে করা সম্ভব হবে না স্যালো পাম্প না পাওয়ার জন্য কাজেই কি করে এই পাম্প অভাবে স্যালো চালাবেন সেটা আমি বুঝতে পারছি না। আমি অনুরোধ করছি সরকারী লোনে যাদের স্যালো দিয়েছেন। তাদের সস্তায় পাম্প দেবার ব্যবস্থা করুন। আমাদের কৃষিমন্ত্রী বলেছেন তিনি বৈপ্লবিক পরিবর্তন আনবেন যেজন্য ১০ হাজার একরের একটা পরিকল্পনা নিচ্ছেন। এটা ভাল কথা। তবে আমার একটা বক্তব্য হচ্ছে ছোট ছোট পরিকল্পনা যদি করা যায় তাহলে সেগুলি ব্যাপকভাবে চলতে পারে। এই ব্যাপারে আমি দেখলাম কুলজিয়ান কোম্পানীই ই, ই, ডি, এফ, নামে একটি সংস্থা করেছে এই সংস্থা হাওড়া জেলায় বাগনানে তাঁদের এই প্রকল্প চালু করেছেন। আমি এই সংস্থার মিঃ মুখার্জীর সঙ্গে দেখা করার পর তিনি আমাকে বললেন, একটা দিন ঠিক করুন দেখে আসবেন। তারা ঠিক করেছে ১০০ একর জমি এক জায়গায় নিয়ে সেখানে জলসেচ বীজ, ইমপ্লিমেন্ট দেবার সমস্ত রকম ব্যবস্থা করবে। সেইজন্য আমি অনুরোধ করছি এ্যাগ্রো-নমিস্টদের সহযোগিতা নিয়ে এরকম পরিকল্পনা যদি প্রতি ব্লকে একটা করে করতে পারেন তাহলে গ্রাম বাংলার উন্নতি হবে। এবারে আমি এবারকার প্রোকিওর-মেন্টের ব্যাপারে এগ্রিকালচার ডিপার্টমেন্ট সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। এগ্রি-কালচার ডিপার্টমেন্ট থেকে প্রোকিরওমেন্ট ডিপার্টমেন্টকে বলা হয়েছে অমুক জায়গায় এত ফসল হয়েছে। আমরা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে বললাম কি করে এটা বললো? তিনি বললেন এগ্রিকালচার ডিপার্টমেন্ট আমনের রেকর্ড দেখে এটা বলেছে। আমি বললাম, আমি একটা এরিয়ার কথা জানি যেটা সম্বন্ধে তারা আমন লিখেছে, কিন্তু আসলে সেটা বিল জমি, সেখানে কোন আমন হয় না। এইভাবে দেখছি এগ্রিকালচারা ডিপার্টমেন্ট কাগজ দেখে দেখে এ্যাসেস্ করছেন এবং বলছেন আমন হয়েছে। আমার বক্তব্য হচ্ছে এই ডিপার্টমেন্টের আরও আরও ভালভাবে সজাগ হওয়া উচিত। সর্বশেষে আমি আবার আমার অনুরোধ জানাচ্ছি যে কুলজিমান কোম্পানীর ই, ই, ডি, এফ, সংস্থার সহযোগিতায় প্রত্যেক ব্লকে অন্ততঃ ১০০ একর জমি লইয়া কাজ আরম্ভ করিয়া সবুজ বিপ্লব সফল করুন। একথা বলে বাজেট সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kartic Chandra Biswas :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের কৃষিমন্ত্রী কৃষি এবং জলসেচ প্রকল্প খাতে ব্যয়-বরাদ্দের যে দাবী পেশ করেছেন আমি তাকে সর্বান্তঃকরণে সমর্থন করছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমরা ১৯৭১-৭২ সালে দেখেছি পশ্চিমবাংলায় ১ হাজার ৭৫৬টি গভীর নলকূপ এবং ৯৪৩টি বিশেষ প্রকল্প ছিল। কিন্তু আমরা সরকারে আসার পর দেখছি সেই সংখ্যা বেড়ে আরও ৬৫০টি নলকূপ এবং ১ হাজার ৫০০টি নদী সেচ প্রকল্প হয়েছে। আমি একটা জিনিস লক্ষ্য করেছি নদী সেচ প্রকল্প এবং গভীর নলকূপ প্রকল্প থাকা সত্বেও বেশ কিছু পাইপ লাইন না থাকার জন্য প্রায় ৫০ ভাগ জমিতে চাষ করা যায় না। আমি এই ব্যয়-বরাদ্দের দাবীতে দেখলাম পাইপ লাইন এবং অন্যান্য মেরামতের জন্য টাকা বরাদ্দ করা হয়েছে, কাজেই আশা করছি আরও ৫০ ভাগ জমিতে আমরা জল দিতে পারব। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এরপর আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে কিছু বলতে চাই।

6-40—6-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে জেলা থেকে এসেছি সেই জেলায় মেকসিমাম খাদ্য ঘাটতি এবং সেই জেলাতে পাট চাষ হয়ে থাকে। মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় বলেছেন ১৫ হাজার একর জমিতে এবারে পাট চাষ হয়েছে, পশ্চিমবাংলায় মেকসিমাম পাট চাষ হয়েছে, কিন্তু আমরা দেখছি পাটচাষীরা তাদের ন্যায্য দাম পাচ্ছে না। পাটচাষীরা ন্যায্য দামে সার পাচ্ছে না, প্রতিটি চাষী সারের অভাব অনুভব করছেন। এই প্রসঙ্গে আমি তুলা চাষের কথা বলা প্রয়োজন বলে মনে করি। আপনি জানেন কয়েক বছর পূর্বে যখন মহারাষ্ট্রে প্রচুর তুলার চাষ হয়েছিল তখন মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী, এম, পি, এম, এল, এ-রা সমস্ত নির্বিশেষে দিল্লীর কাছে ধর্না দিয়ে কটন কালটিভেশনের জন্য তারা সাবসিডি আদায় করেছিল। অত্যন্ত দুঃখের কথা পশ্চিমবাংলায় এত পাট চাষ হওয়া সত্বেও এবং এই জুট দিয়ে ভারত সরকার ফরেন মানি পায়, কিন্তু আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন কিছু পাই না। যদিও জুট কর্পোরেশন মার্কেট খোলা হয়েছে এবং জুট কো-অপারেটিভের মাধ্যমে যে পাট কেনা হয় তা তুলনায় অত্যন্ত নগন্য এবং এই কো-অপারেটিভের মাধ্যমে কিছু কিছু পাট কেনা হয়েছে। এই কো-অপারেটিভগুলিও কিছু কিছু ভাল কাজ করছে। আর একটি জিনিষ আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে তুলে ধরতে চাই যে মেনটেনেন্স খাতে যে পাইপ লাইন্স, ডিপ টিউবওয়েল-এর জন্য যে টাকা খরচ হয় সেই টাকা বিভাগীয় কর্মচারীরা কতটা খরচ করে সে সম্বন্ধে আমার সন্দেহ আছে আপনার মাধ্যমে এটা মন্ত্রিমহাশয়ের কাছে তুলে ধরতে চাই। তারপর আর একটা দিক এগ্রিকালচারাল ডিপার্টমেন্টের সঙ্গে আজকে পাওয়ার ডিপার্টমেন্ট এক-সঙ্গে যুক্ত আছে, আজকে যদি ডিজেলের অভাব দেখা দেয় এবং দিলে পরে দুই ডিপার্ট-মেন্টকে ছোটাছুটি করতে হয়। পাওয়ার ডিপার্টমেন্ট ডিপ টিউবওয়েলে লাইন টেনে দেয় আর কানেকশনের জন্য আর এক জায়গায় ছোটাছুটি করতে হয়। এই যে অসুবিধা দেখা দিয়েছে এ সম্বন্ধে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট-এর সঙ্গে এগ্রিকালচারাল লেবারারদের থাকা উচিত, তাদের আণ্ডারে থাকা উচিত। যদিও এগ্রিকালচারাল ওয়েজ য়্যাক্ট চালু হয়েছে, কিন্তু এগ্রিকালচারাল ডেলি লেবারার তারা ঠিকমত ওয়েজ পান না। অন্যান্য ডিপার্টমেন্টের লেবারাররা যদিও ন্যায্য মূল্য পেয়ে থাকেন, কিন্তু এগ্রিকালচারাল ডেলি লেবাররা ঠিকমত তাদের ন্যায্য মূল্য পান না। তারপর স্যার, আমাদের দেশে সারের বন্টনের যে ব্যবস্থা আছে তাতে এগ্রো ইণ্ডাষ্ট্রি এবং এফ, সি, আই-র মাধ্যমে দেওয়া হয়। একটা ব্লকে এফ, সি, আই-র ডিলার আছে, এগ্রো ইণ্ডাষ্ট্রির ডিলার আছে এবং কো-অপারেটিভ সোসাইটিও আছে, সেখানে তারা ম্যাকসিমাম সার পেয়ে গেল, কিন্তু আর একটা ডিপার্টমেন্টে কোন ডিলার নাই, তার ফলে ব্লকটি মার খায়। সেইজন্য আমি অনুরোধ করব যে ষ্টেট লেভেলে এবং ডিস্ট্রিক্ট লেভেলে ডিস্ট্রিবিউশন কমিটি করে দেন, যার মাধ্যমে সমভাবে সমস্ত জায়গায় সার ঠিকমত বিতরণ হয় সেজন্য আমি মন্ত্রিমহাশয়কে বিশেষভাবে অনুরোধ করছি এবং এই কয়টি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**Shri Giasuddin Ahmad :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় কৃষি খাতে যে ব্যয়-বরাদ্দের দাবী করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। কৃষিপ্রধান পশ্চিমবাংলার জনসংখ্যা ৪ কোটি ৪৪ লক্ষ এবং এই রাজ্য অত্যন্ত ঘন বসতিপূর্ণ। এখানে প্রতি এক বর্গমাইলে হাজার ৩২ জন লোক বাস করে। এই সমগ্র জনসংখ্যার ২৬ পার্সেন্ট লোক তপশিলী সম্প্রদায়ভুক্ত এবং আদিবাসী সম্প্রদায়ভুক্ত। অংশটি শিক্ষায় দীক্ষায় এবং অথনীতির দিক থেকে অত্যন্ত দুর্বল। এই রাজ্যের প্রধান সমস্যা দারিদ্র, বেকারী এবং আধা বেকারী। এই সমস্যা সমাধানের উপায় আছে একমাত্র কৃষির আধুনিকীকরণের মধ্যে এবং কৃষির পুনর্জীবনের মধ্যে। আমরা জানি সমগ্র জনসংখ্যার ৩১.৯৭ জন ব্যক্তি কৃষিজীবী এবং সমগ্র জনসংখ্যার ২৬.৪৬ জন কৃষিমজুর। পশ্চিমবঙ্গে কৃষি সাধারণতঃ বৃষ্টিপুষ্ট।

এই বৃষ্টি অত্যন্ত অনিশ্চিত। সেইজন্য এই পশ্চিমবাংলায় বৎসরে গড়ে ১·২টি মা ফসল ফলান সম্ভব হয়। এই সমস্যা সমাধানের জন্য সেচের নিশ্চিত ব্যবস্থা, রাসায়নি সার, কীটনাশক তেল এবং উন্নত বীজের দরকার। পঞ্চম পরিকল্পনাকালে কৃষিখাত ব্যয় হবে ২১ কোটি ৪৪ লক্ষ টাকা, সেচের জন্য ৪৮ কোটি ৬৮ লক্ষ টাকা, পশুপাল এবং পশু চিকিৎসার জন্য ব্যয় হবে ২৩ কোটি ৫৩ লক্ষ টাকা। আমার বিশ্বাস এ পরিমাণ অর্থ ব্যয় হলে পঞ্চবার্ষিক পরিকল্পনার শেষে নিশ্চয়ই কৃষি যথেষ্ট হবে। আগে বলা হয়েছে কৃষির উন্নতির মধ্যে এই রাজ্যের ভবিষ্যৎ নির্ভর করছে। বিশেষ বিশে এলাকার ডেভালপ্‌মেন্টের জন্য সমস্ত পশ্চিমবঙ্গে ১৬টি এলাকা বেছে নেওয়া হয়েছে সেখানে সি. এ. ডি. পি. প্রকল্প চালু করা হচ্ছে। একত্রে ১০ হাজার একর জমি আধুনিকীকর করে নানাদিক থেকে চাষের উন্নতি করা হবে। সেখানে কৃষি বহির্ভূত পশুপালন, মৎ চাষ, হাঁস মুরগী পালন এবং কৃষি শিল্প প্রসার করবার জন্য সেখানে ব্যবস্থা করা হবে এতে শুধু কৃষির উন্নতি হবে না গ্রামীণ যে বেকার সমস্যা সেই বেকার সমস্যারও সেখানে সমাধান হতে পারবে। কিন্তু এই ব্যবস্থার মধ্যে একটা ত্রুটি আমার লক্ষ্যে পড়ে সেটা হচ্ছে জেলার একটা বিশেষ এলাকার উন্নয়ন প্রকল্পটি চলবে, একটা জেলার একটা এলাক বিশেষভাবে উপকৃত হবে কিন্তু সামগ্রিকভাবে সমস্ত জেলাটা এই উপকার থেকে বঞ্চিত হবে। আমি কৃষির উন্নতির জন্য কয়েকটি প্রস্তাব রাখছি মন্ত্রিমহাশয় যদি মনে করে গ্রহণ করতে পারেন। রাসায়নিক সার, উন্নত ধরণের বীজ, কীট নাশক তেল সরবরা এবং জল সেচের ব্যবস্থা সুনিশ্চিত করতে হবে। দ্বিতীয়তঃ কৃষকদের অল্প সুদে পর্য্যাপ্ত পরিমাণ ঋণ প্রয়োজনের সময় পৌঁছে দেবার ব্যবস্থা করতে হবে। সেচের অব্যবস্থা দূর করার জন্য প্রয়োজনবোধে গভীর নলকূপ এবং আর, এল, আই-তে যথেষ্ট সংখ্যক কর্মীর সংখ্যা বৃদ্ধি করতে হবে। আবাদের সময় যাতে কোন মেশিন ফেল না করে সেইজন যথেষ্ট পরিমাণ মেকানিকের ব্যবস্থা করতে হবে। উর্দ্ধারিকৃত খাস জমি জমিহীনদে মধ্যে তাড়াতাড়ি বিলি বন্দোবস্তের ব্যবস্থা করতে হবে। হাইকোর্টের ইনজাংশনের অজুহাতে এই ব্যবস্থা যেন দীর্ঘায়িত না করা হয়। একটা নোটিশের মাধ্যমে ঋণ আদায়ের জন কৃষকদের উপর সম্পত্তি ক্রোকের অত্যাচার বন্ধ করতে হবে। অবিলম্বে কৃষি মজুরদে সর্বনিম্ন দৈনিক মজুরী বেঁধে দিতে হবে এবং ব্যবস্থা যাতে কার্যকরী হয় তার জন্য ব্যবস্থ গ্রহণ করতে হবে। যে সমস্ত লোক ফসল তছরূপ করে তাদের শাস্তির ব্যবস্থা করতে হবে। প্রতি থানায় গোধন রক্ষার জন্য একটি করে পশু হাসপাতাল খুলতে হবে। এই খরিফ মরশুমের পূর্বেই পাটের দাম অবশ্য সর্বনিম্ন দর ৭৫ টাকা বেঁধে দেবার ব্যবস্থ করতে হবে।

একজন কৃষকের অধীনে যত জমি আছে সেসবগুলির পরিবর্তে একস্থানে জমিগুলি দেবার ব্যবস্থা করতে হবে, চাষের সুবিধার জন্য জমির প্লটগুলি যাতে কন্‌সলিডেটেড হয় একত্রীকরণ হয়, তার ব্যবস্থা করতে হবে। এই বলে আমি ব্যয়-বরাদ্দকে সমর্থন কে আমার বক্তব্য শেষ করছি।

[6-50—7-00 p.m.]

**Shri Krishnaprasad Duley :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে সভায় মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পে করেছেন সে সম্পর্কে দুচার কথা বলতে গিয়ে আমি প্রথমে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে এই যে, আমাদের পশ্চিমবাংলা তথা ভারতবর্ষ কৃষিপ্রধান দেশ। কৃষির উপ আমাদের দেশের শতকরা ৭০ ভাগের উপর মানুষ প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে নির্ভর কে জীবনযাত্রা নির্বাহ করে। কাজেই এই কৃষির উন্নয়নের ক্ষেত্রে যে পথ দেখছি, সে সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাইছি। কৃষির উন্নতির করতে গেলে, প্রথমেই যেগুলি দরকার হ তা হল জল এবং সার, কৃষি যন্ত্রপাতি এবং আর্থিক অবস্থা। আমি সারের কথা প্রথমে বলতে চাই। আমি দেখেছি গত রবি চাষের মরশুমের সময় হাজার হাজার মানুষ বলব

ডিলারের দোকানের সামনে দাঁড়িয়ে আছে,—২০০-৪০০-৫০০ জন মানুষ লাইন দিয়ে দাঁড়িয়ে থাকতে দেখেছি বীজের জন্য, সারের জন্য। সেইসময় আমি একটা স্টেটমেন্টেও দিয়েছিলাম যে এইভাবে কৃষকরা সারের জন্য এবং বীজের জন্য চেষ্টা করছে। কিন্তু তা সত্ত্বেও তারা তা পাচ্ছে না। আমি যখন আমার এলাকায় গিয়েছি, লোকেরা আমাকে প্রশ্ন করেছে, লোকেরা গ্রামসভার টোকেন নিয়ে দিনের পর দিন ছুটাছুটি করেছে, পায়নি। এইভাবে সামগ্রিকভাবে উৎপাদন ব্যবস্থা হ্যামপারড হয়েছে। এর ফলে সরকারের কাছ থেকে কিভাবে মানুষ উৎসাহ পেতে পারে, উৎপাদন কিভাবে বাড়তে পারে বুঝতে পাচ্ছি না।

আমার দ্বিতীয় কথা হচ্ছে—ব্লক থেকে যে ঋণ দেওয়া হয়, তা প্রয়োজনের তুলনায় অপ্রতুল, তাও যে সময় দেওয়া হয়, তখন দেখা যায় চাষের কাজ শেষ হয়ে গিয়েছে, এমন সময় দেওয়া হয়। তাছাড়া অনেক সময় দেখা যায় যে স্থানীয় মহাজনদের কাছ থেকে সার নিয়ে কিছু পরিমাণ গম নিয়ে, টাকা নিয়ে তার সংসারের জিনিষপত্র ক্রয় করতে বাধ্য হচ্ছে। এই অবস্থা ঘটছে কেন? আমাদের দেশের কৃষকরা বিশেষ করে ছোট ছোট কৃষক, প্রান্তিক কৃষকদের আর্থিক মান অত্যন্ত নীচু হওয়ায় তারা বাধ্য হয়ে এই ধার করে, এই অবস্থা প্রতিরোধ করার কোন ব্যবস্থা নাই।

তারপর যে সমস্ত জায়গায় ডিপ টিউবওয়েল আছে, অনেক ক্ষেত্রে দেখেছি, ট্যাক্স বড় বেশী নেওয়া হয়, রবি মরশুমে ৯০ টাকা এবং খারিফ মরশুমে ৫০ টাকা। অনেক ক্ষেত্রে দেখা গেছে, চাষী চাষ করে যা পাচ্ছে তা তার উৎপাদন মূল্যের চেয়ে অনেক কম। ফলে তারা চাষে উৎসাহ পাচ্ছে না জল নেবার জন্য। সেজন্য আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাই যে এই যে জলের দাম সেটা যদি আরও কম হয়, তাহলে কৃষকরা ফলন ফলাতে উৎসাহ পাবে। মন্ত্রিমহাশয় বলেছেন প্রচণ্ড খরার জন্য অনেক এলাকায় বহু শস্যহানি হয়েছে, বন্যায়ও অনেক ফসল নষ্ট হয়েছে, ফলে সেখানকার চাষীর অবস্থা অত্যন্ত শোচনীয়, এটা তিনি স্বীকার করেছেন। কিন্তু যে সমস্ত জায়গায় যে লোন দেওয়া হয়, আগেই আমি বলেছি যে তা অত্যন্ত অপ্রতুল, খুবই কম, তাছাড়া যা দেওয়া হয় তাতে কি ডেভেলপ্‌মেন্ট হল সেটা না দেখেই সেই লোন আবার সার্টিফিকেট করে আদায় করা হয়, অবস্থার কোন পরিবর্তন হল কিনা সেটা দেখা হয় না।

কাজেই সেটা দেখা দরকার। তারপর কথা হলো বন্যার ক্ষেত্রে বন্যারোধের নিশ্চয়ই ব্যবস্থা করা যায়। হয়ত মন্ত্রিমহাশয় বলবেন এটা আমার দপ্তরের নয়, আমার ডিপার্ট-মেন্টের নয়। তবুও বলছি বন্যাক্লিষ্ট মানুষেরা যে লোন নিল, সেই লোন নিয়ে তাদের অবস্থাটা একটু উন্নতির দিকে ফিরিয়ে আনবার আগেই সেই লোন আদায়ের জন্য তাগিদ দেওয়া হয়। তাতে দেখা যায় এই সমস্ত দুঃস্থ মানুষ আরো ঋণী হয়ে আছে, আর সে ঋণের টাকা শোধ করতে পারছে না। সেক্ষেত্রে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো সেই লোনটা যদি মকুব করতে পারেন তাহলে চাষীরা পরবর্তীকালে অনেক বেশী উপকৃত হবেন।

তারপর উনি যে প্রজেক্টের কথা বলেছেন এক একটা এলাকা ধরে ১০ হাজার বিঘা জমি নিয়ে একটা সার্বিক উন্নতির দিকে এগিয়ে আসার যে প্রচেষ্টা হচ্ছে সেই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে যে স্থানটা সেলেক্ট করা হলো, সেখানে কোন্ কোন্ জিনিষের নেসে-সিটি আছে তা আমরা বুঝতে পারছি না। মেদিনীপুরের ডেবরা এমন একটি জায়গা যেটা খড়গপুর, কোলাঘাট, হলদিয়া, সমস্ত জায়গার এ্যাডজাসেন্ট। সেখানে অনেক ধরনের অসুবিধা আছে! এই ব্যাপারে এমন জায়গা বেছে নিতে হবে যেখানে প্রোডাকসান বেশী হবে, কষ্ট অফ প্রোডাকসান কম হবে। বাজারে আনতে গেলে তার ট্রান্সপোর্ট কষ্ট বেশী না হয় এটাও চিন্তা করার দরকার আছে। তবে টোট্যাল প্লানিং-এর মধ্যে এসব আছে কিনা আমি জানি না। আমি সেটা দেখতে পেলাম না।

তারপর ব্যাঙ্ক লোনের কথা আছে। আমরা দেখতে পাচ্ছি খুব সংকীর্ণ এলাকা ধরে এই ব্যাঙ্ক লোন দেবার ব্যবস্থা আছে। এরমধ্যে প্রবল অন্তরায় হলো সমস্ত দিক থেকে জমি দায়মুক্ত হওয়া চাই। আমরা জানি বর্তমান অবস্থায় মানুষ আজ কোনপ্রকারে বাঁচতে পারছে না। এই অবস্থায় সবদিক থেকে তাদের জমি দায়মুক্ত হবে এই সর্তে ব্যাঙ্ক লোন পাওয়া তাদের পক্ষে সম্ভব হচ্ছে না। আমাদের এলাকায় যে ব্যাঙ্ক আছে তার ম্যানেজারের সঙ্গে এই সম্পর্কে আলাপ-আলোচনা করে দেখেছি ঋণ দেওয়ার ক্ষেত্রে অন্য কোন ইমপ্রুভমেন্ট করতে পারছেন না। এর ফলে সেইসব জায়গার লোকেরা ব্যাঙ্ক লোন নিতে পারছে না। তাই আমি অনুরোধ করবো সংকীর্ণ এলাকা না করে ব্যাপকভাবে দূরদূরান্তরে এই লোন দেওয়ার ব্যবস্থা যেন করা হয়।

তারপর তিনি কো-অপারেটিভ-এর কথা বলেছেন। আমি বিশেষ কয়েকটী কো-অপারেটিভ সোসাইটীর মিটিং-এ আমার উপস্থিত হবার সৌভাগ্য হয়েছিল--সেখানে আমি দেখেছি এখন যা অবস্থা তাতে সেগুলি মৃত অবস্থার দিকে যাচ্ছে। যে টাকা লোন নিয়েছে, সুদ তার দ্বিগুণ হয়ে গেছে। এখন লিকুইডেসান হবার উপক্রম হয়েছে। অফিসার মহলেরও কোন প্রচেষ্টা নাই যাতে এর উন্নতি হতে পারে। তিনি সেই প্রচেষ্টা নিন, সেই উদ্যোগ নিন্ যাতে এগুলিকে বাঁচিয়ে রাখা যায়। এই ব্যবস্থা করতে পারলে ভাল হয়।

তারপর যে প্রজেক্টের কথা বলেছেন--অনেকক্ষেত্রে দেখেছি বিশেষ করে আমাদের মেদিনীপুরে যে কংসাবতী প্রজেক্ট করেছেন সেখানে এখনো কোন ফিডার ক্যানেল হয়নি। কোন বিকল্প ইরিগেসান-এরও কোন ব্যবস্থা নাই সেখানে, গত বছর ২৬এ শ্রাবণ একবার জল দেওয়া হয় এবং পরবর্তীকালে তার অনেক ব্যবধানে জল দেওয়া হয়েছিল। তার ফলে কৃষি বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল--ক্ষয়ক্ষতির দিকে এগিয়ে গিয়েছিল।

[7-00–7-15 p.m.]

সেখানে ফিল্ড চ্যানেল কাটা হয়নি। অথচ বিকল্প জলের ব্যবস্থাও নেই। এই ফিল্ড চ্যানেল যাতে তৈরী করা হয় এই সমস্ত প্রজেক্ট যাতে নেওয়া হয় সেদিকে লক্ষ্য করবার জন্য অনুরোধ করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohammad Dedar Baksh** ·

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের কৃষিমন্ত্রী কৃষি ও ক্ষুদ্র সেচ খাতে ১৯৭৪-৭৫ সালের যে ব্যয়-বরাদ্দের দাবী উপস্থিত করেছেন তাকে আমি পূর্ন সমর্থন জানাচ্ছি। এই সমর্থন জানিয়ে আমি আমার কিছু বক্তব্য রাখতে চাই। আপনারা জানেন যে পশ্চিমবাংলার গ্রাম এলাকায় শতকরা ৭০।৮০ ভাগ লোক বাস করে ও পশ্চিম বাংলার শতকরা ৭০ থেকে ৮০ ভাগ লোক দারিদ্র সীমার নীচে বাস করে। সুতরাং গ্রামবাংলার উন্নতি করতে গেলে কৃষির উন্নতি করা দরকার। কৃষির উন্নতি না করলে পশ্চিমবাংলার উন্নতি সম্ভব নয়। আমাদের মাননীয় আর, এস, পি, সদস্য আজ কথা বলেছেন, তিনি হয়তো ঠিক বুঝতে পারেননি। আজ আমাদের সরকার প্রতিষ্ঠা হবার পর কৃষির উন্নতি হয়েছে, সেচের উন্নতি হয়েছে। কিন্তু আমাদের মনে রাখতে হবে যে আমাদের সীমিত অর্থের মধ্যে কাজ করতে হবে। এই অর্থের মধ্যে সবকিছু করা সম্ভব নয়। কৃষি উৎপাদনের ক্ষেত্রে বৈপ্লবিক উন্নতি সম্ভব নয়। তবে একটা নতুন অধ্যায়ের সূচনা হচ্ছে সেটা সুনিশ্চিত। আমাদের সমস্যা বহুবিধ কিন্তু আমাদের সীমিত অর্থের মধ্যে অতি সত্বর সমস্ত কিছু করা সম্ভব নয়। আমাদের কৃষির উপর নির্ভর করতে হবে এবং সঙ্গে সঙ্গে শিল্প থাকবে। তাই কৃষিখাতে আরো যাতে ব্যয়-বরাদ্দ করা যায় তার জন্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো। কৃষির উন্নতি করতে গেলে উচ্চমানের বীজের দরকার, নচেৎ কৃষির উন্নতি সম্ভব নয়। উচ্চমানের বীজ, সার, কীটনাশক ঔষধ, সেচের ব্যবস্থা, কৃষিজাত বিপনের

ব্যবস্থা এইসমস্ত কিছু সুনিশ্চিত করতে হবে। আমাদের মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় জানেন যে, ১৫ লক্ষ একর জমিতে উচ্চ ফলনশীল গম চাষ হবার কথা কিন্তু বীজ সরবরাহের অভাবে সেখানে হয়েছে ৭ লক্ষ ১৬ হাজার ৩৪৩ একর জমিতে, এবং সেখানে বৎসরে ফলন হবে ৬ লক্ষ মেট্রিক টনের কম। তাই সার সরবরাহের অসুবিধার কথা যা আপনারা সকলেই জানেন সেই সারের অভাব দূর করতে হবে। আজকে সারের অভাবে বোরো ধান ও উচ্চ ফলনশীল গম, ধান ইত্যাদি সব নষ্ট হয়ে যাচ্ছে। আমি বলবো কেন্দ্র এ ব্যাপারে আমাদের কিছুটা বেকায়দা করেছে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবো তিনি কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করে অন্ততঃ যতদিন না দুর্গাপুর ও হলদিয়া থেকে প্রয়োজনীয় পরিমাণ সার দিতে পারছে ততদিন যাতে তারা সহযোগিতা করেন। আমি এ বিষয়ে মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যাতে তিনি এ বিষয়ে কথা বলেন। মাননীয় মন্ত্রী মহাশয় সি, এ, ডি, পি, প্রকল্পের কথা—সামগ্রিক এলাকা উন্নয়ন কর্মসূচীর কথা বলেছেন। এটা কার্য্যকরী করা হলে আমাদের দু-তিনটা ফসল হাতে আসবে। তাছাড়া হাঁস, মুরগী পালন, মৎস্য চাষ ইত্যাদির মাধ্যমে গ্রামের অর্ধশিক্ষিত ও কিছু শিক্ষিত বেকাররা কাজ পাবে।

সুতরাং এর দ্বারা যেমন কৃষি উৎপাদন বাড়বে আবার তার সঙ্গে সঙ্গে শিল্পের প্রসার-লাভও হবে এটা যদি সত্যিকারের কার্য্যকরী হয়। তবে ঐ ১০ হাজার ১৫ হাজার একর করে না দিয়ে যদি ছোট ছোট করে কর্মসূচী নেওয়া হোত তাহলে জেলার অন্যান্য অনেক ছোট ছোট জায়গা গ্রহণ করা যেতো এবং তাতে লোক আরও সুবিধা পেতো এবং কৃষকরা উৎসাহিত হোত। আর একটা জিনিস লক্ষ্য করতে হবে। ফসল রক্ষা করার দিকে আমাদের বিশেষ নজর দেওয়া উচিত। দেখা গেছে বন্যায় বহু ফসল নষ্ট হয়। এই বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করতে হবে। অবশ্য কিছু কিছু জায়গায় ব্যবস্থা হয়েছে। কিন্তু যাতে এই বিষয়ের উপর আরও জোর দেওয়া হয় সেদিকে আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ বন্যায় বহু ফসল আজও আমাদের দেশে নষ্ট হচ্ছে। আর নানাভাবে ফসল তছরূপ হয়। গরু ছাগলে বহু ফসল নষ্ট করে। আমাদের যে ক্যাটল ট্রেসপাস এ্যাক্ট আছে তাতে থানা যেভাবে কাজ করে তার দ্বারা কোন কাজ হয় না। এ ব্যাপারে আরও কঠোর শাস্তির যদি ব্যবস্থা করা হয় তাহলে অনেক ফসল রক্ষা পায় এবং তাতে আমাদের গ্রামে যে চাষীভাইরা বাস করে তাদের নিশ্চয় ঐ ফসল দ্বারা অর্থনৈতিক উন্নতি ঘটবে। আজকে চাষীভাইদের মনে হতাশা জেগেছে। পাটের ব্যাপারে যে অবস্থা তা সকলেই জানেন। অবশ্য আমাদের পশ্চিমবাংলা সরকার চেষ্টা করেছেন—কিন্তু সেটা তেমন কার্যকরী হয়নি। তাই আজকে কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করতে হবে। কৃষকদের মনে যে হতাশা দেখা দিয়েছে যাতে তারা উচিত মূল্য পায় তার ব্যবস্থা করতে হবে। গ্রামের চাষীদের ৭৫ বিঘা ফেমেলি প্রতি সিলিং করে দিলেন। যারা গ্রামবাংলায় বাস করে—জমি চাষ করে অন্ন যোগাচ্ছে তাদের সীমা নির্ধারণ করে দিলেন অথচ সহরের জমির এখনও পর্যন্ত কোন সিলিং করা হোল না। আজকে গ্রামের উন্নতি করতে গেলে এসব দিকেও লক্ষ্য রাখতে হবে। জমির খাজনা ৯ বিঘা পর্যন্ত ছাড় দিলেন আর ৯ বিঘার বেশী ১৫ বিঘা সেখানে খাজনা ডবল করে দিলেন। এদিকেও সরকারের বিবেচনা করা দরকার। আজকে সত্যিকারের যদি গ্রামের উন্নতি করতে হয় তাহলে এই-সব জিনিসকে আরও সুষ্ঠুভাবে পরিচালনা করতে হবে। এইসব কথা বলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এনেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sotadal Mahato:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কৃষি এবং ক্ষুদ্র সেচ খাতে মাননীয় মন্ত্রিমহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু-একটি প্রস্তাব রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় কৃষিব্যবস্থার কথা আলোচনা করতে গেলে সেচের কথা প্রথমেই

মনে পড়ে। সেচের ব্যবস্থা করতে গিয়ে পশ্চিমবঙ্গ সরকার বিভিন্ন জায়গায় স্যালো টিউবওয়েল ডিপ টিউবওয়েল-এর মাধ্যমে সেচের ব্যবস্থা করেছেন। কিন্তু দুঃখের বিষয় আমাদের পুরুলিয়া জেলায় সেচের কোন ব্যবস্থা নেই যেখানে শতকরা ৮০ জন লোক কৃষির উপর নির্ভরশীল। তারা আজকে কৃষিকে নির্ভর করে বেঁচে আছে। কিন্তু সেখানে সেচের কোন ব্যবস্থা নাই। সেই প্রকৃতির উপর নির্ভর করে তাদের বসে থাকতে হয়। সেখানে সেই একটি মাত্র ফসল হয় ধান। বর্তমানে যে বোরো, বা উচ্চ ফলনশীল গম ইত্যাদি অন্যান্য যেসব ফসল ফলাবার ব্যবস্থা হয়েছে আমাদের পুরুলিয়া জেলায় সেই সমস্ত ব্যবস্থা নাই। তাই আমি কৃষিমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করবো এবং আবেদন জানাবো যাতে সেখানে স্যালো টিউবওয়েল ও ডিপ টিউবওয়েল বসিয়ে এবং তার-জন্য গবেষণা করে পুরুলিয়া জেলায় সেচের ব্যবস্থা করেন। দ্বিতীয় কথা হচ্ছে কংসাবতী কুমারী দামোদর পরিকল্পনা নেওয়া হয়েছে। তবে সেখানে লিফ্‌ট ইরিগেসন-এর দ্বারা সেচের ব্যবস্থা করলে আমার মনে হয় পুরুলিয়া জেলায় যেখানে এক ফসলী জমি আছে সেগুলি দোফসলী হবে। আর একটি কথা হচ্ছে যে পুরুলিয়া জেলায় ৮টি জায়গায় মারজিন্যাল ফারমারস স্কীম নেওয়া হয়েছে। আমি কৃষিমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে অনুরোধ করবো যাতে সমগ্র পুরুলিয়া জেলাতে সামগ্রিকভাবে ঐ স্কীম চালু হয়। সর্বশেষে আজকে কৃষিখাতে যে ব্যয়-বরাদ্দ পেশ করা হয়েছে আমি পুনরায় সমর্থন জানিয়ে বলছি যে পশ্চিমবাংলার অন্যান্য জেলায় যেভাবে চাষের জন্য সেচব্যবস্থা করা হয়েছে সেই-রকম আমাদের এই পুরুলিয়ার মত অনগ্রসর অনুন্নত জায়গায় করা হোক।

[ 7-15—7-25 p.m. ]

তাই সেখানে অন্যান্য জেলা থেকে যাতে একটু বেশী নজর দেওয়া হয় আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। পুরুলিয়ায় একটা বিশেষ স্পেশাল গ্রান্ট দিয়ে সেচের সর্বাঙ্গীণ বিকাশ যাতে ঘটতে পারে সেদিকে নজর দেবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানিয়ে তিনি যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ্।

**Shri Ajit Kuma Basu :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষিমন্ত্রী মহাশয় কৃষিখাতের যে ব্যয়-বরাদ্দ আজকের সভায় পেশ করেছেন আমি তাকে সমর্থন করে দু-একটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। ১৯৭২-৭৩ সালে আমাদের মেদিনীপুরের ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় একটা ব্যবস্থা গ্রহণ করেছিলেন, কিন্তু সেটা আজ পর্যন্ত কার্যকরী হয়নি। তার কারণ যেসব ক্ষুদ্র সেচ প্রকল্পের ব্যবস্থা করেছিলেন তার অধিকাংশ ট্রান্সফরমারই চুরি হয়ে গেছে এবং আজ পর্যন্ত সেইসব ট্রান্সফরমারের কোন ব্যবস্থা করা হয়নি। আমি ইলেকট্রিক ডিপার্টমেন্টে গিয়ে খোঁজ করলাম যে পুনরায় ঐগুলি বসানো যায় কিনা—তারা বললেন কৃষিবিভাগ যতক্ষণ পর্যন্ত না কোন দায়িত্ব নিচ্ছে ততক্ষণ পর্যন্ত আমরা কোন রকম ট্রান্সফরমার আর বসাব না। বিশেষকরে আমাদের মেদিনীপুর সদর মহকুমা অত্যন্ত অবহেলিত। মেদিনীপুর জেলা থেকে ৭৪টি ট্রান্সফরমার চুরি হয়ে গেছে। মেদিনীপুর সদর উত্তর ও দক্ষিণ, কেশিয়াড়ী, খড়গপুর ১নং ব্লক, মেদিনীপুর, শালবনী প্রভৃতি এইসব এলাকায় কোন সেচের ব্যবস্থা এখন পর্যন্ত হয় নি। আমি গত বছরেও বলেছিলাম এবং আজকে আবার কৃষিমন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করছি যে ঐ সমস্ত এলাকায় সরকার থেকে আজ পর্যন্ত ক্ষুদ্র সেচের ব্যবস্থা করেন নি। ঐ এলাকায় ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল করা সম্ভব যদি না হয় তাহলে অন্ততঃ কুয়ো করে যাতে জল সেচ দেওয়া যায় সেই ব্যবস্থা করুন। ঐ এলাকাগুলি আদিবাসী ও তপসীল অধ্যুষিত অঞ্চল এবং বিশেষ করে কেশিয়াড়ী, খড়গপুর ১নং ব্লক, শালবনী প্রভৃতি ছোটনাগপুরের মালভূমি অঞ্চল যেটা ঝাড়গ্রাম পর্যন্ত চলে গেছে যেখানে মাটিতে জল ধারণের কোন ক্ষমতা নেই, সেই বিস্তীর্ণ অঞ্চলকে যাতে চাষের যোগ্য করা যায় তারজন্য আমি বারংবার কৃষিমন্ত্রী মহাশয়ের নিকট আবেদন করেছিলাম, কিন্তু আজ পর্যন্ত সেটার কিছু হয় নি।

সেই বিস্তীর্ণ এলাকায় খালি ফাঁকা মাঠ ধূধূ করছে, সেখানে সেচ দিয়ে যদি চাষের ব্যবস্থা করা যায় তাহলে বহু অনুন্নত শ্রেণীর গরীব চাষীদের প্রভূত উপকার হবে। আমি তাই কৃষিমন্ত্রীর কাছে আবেদন করবো যে এইসব এলাকায় কুয়ো করে ক্ষুদ্র সেচের ব্যবস্থা করে ছোট ছোট প্লটে ভাগ করে যদি জল সেচের ব্যবস্থা করা যায় তাহলে তাদের সত্যিকারে উপকার করা হবে বলে আমি মনে করি। আর একটি কথা বলতে চাই আমাদের ১নং ব্লকে কাঁসাই প্রোজেক্ট-এর কাজ সম্পূর্ণ হলে বিশেষ করে খড়্গপুর ১নং ব্লকের খুব উপকার হবে, কিন্তু সেটার কাজ এখন পর্যন্ত সম্পূর্ণ হয়নি। আমি তাই সেচবিভাগের মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো তিনি যেন এদিকে একটুখানি নজর দেন। এটার কাজ সম্পূর্ণ হলে ঝাড়গ্রাম, খড়্গপুর, মেদিনীপুর সদর মহকুমা বিশেষভাবে উপকৃত হবে, ঋণ নেওয়া সম্বন্ধে কানাইবাবু যে কথা বললেন সেই বিষয়ে আমি এই কথা বলতে চাই। ঋণ এত পরিমাণে দেওয়া হয়ে গেছে যে এখন পর্যন্ত সরকারী ঋণ পরিশোধ করা হয় নি।

অতএব ঋণ দেওয়ার প্রথার পরিবর্তন করা দরকার। যেকোন একটা সংস্থা থেকে ঋণ দেওয়া হলে সেই ঋণ পরিশোধ হতে পারবে। একই লোক কো-অপারেটিভ থেকে লোন নিচ্ছে, ব্লক ডেভালপমেন্ট অফিস থেকে লোন নিচ্ছে আবার গ্রাম্য লোকের কাছ থেকেও ঋণ নিচ্ছে। কাজেই স্যার, যে লোকটা কো-অপারেটিভ থেকে লোন নেবে সে যাতে ব্লক ডেভালপমেন্ট অফিস থেকে ঋণ না পায় তার ব্যবস্থা করতে হবে। তারপর স্যার, আমরা দেখেছি, সার্টিফিকেট অফিসার যারা আছেন তাঁরা নোটিশ লিখে দিচ্ছেন নট ডিফলটার, কিন্তু সেই লোকটার ঋণের বোঝায় জর্জরিত। কাজেই ঋণের সুব্যবস্থা করার জন্য মাননীয় কৃষিমন্ত্রীকে আমি অনুরোধ জানাব। স্যার, এই বলে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি শেষ করলাম। জয় হিন্দ্।

**Shri Mahadeb Mukhopadhyay :**

মাননীয় কৃষিমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবী এই হাউসে রেখেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, চাষের উন্নতি সম্পর্কে যে বলা হয় কিছুই হয়নি এবং সে সম্পর্কে যে হতাশার ভাব দেখানো হয় সেটা আমি মেনে নিতে রাজী নই। ১৯৬৫ সালের পশ্চিম-বঙ্গের যে চিত্র---সেদিন যে পরিমাণ জমিতে উচ্চ ফলনশীল ধান-আউস, বোরো-হত আজ ১৯৭৪ সালে সেখানে কি পরিমাণ জমিতে উচ্চ ফলনশীল ধান হচ্ছে সেটা যদি আমরা খতিয়ে দেখি তাহলে অস্বীকার করবার উপায় থাকবে না যে উন্নতি হয়েছে। আজ ১০ লক্ষ একর জমিতে উচ্চ ফলনশীল ধানের চাষ হচ্ছে এবং সেই উৎপাদনই আমাদের রক্ষা করছে বা বাঁচাচ্ছে। আজকে উচ্চ ফলনশীল ধানের বিপ্লব যদি না হত তাহলে এই ফুড ক্রাইসিসের দিনে পশ্চিমবাংলার অবস্থা কি হত তা সহজেই অনুমান করতে পারছেন। কিন্তু এখানেই আমাদের থেমে থাকলে চলবে না, প্রডাকসান আমাদের আরো বাড়াতে হবে। সে ব্যাপারে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় বলেছেন, আরো অতিরিক্ত ৮ লক্ষ একর--আগের ১০ লক্ষ একর বাদে, জমিতে উচ্চ ফলনশীল ধান চাষ করার ব্যবস্থা করা হবে। আমি মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়কে বলব, আজকে সবুজ বিপ্লবকে যদি সার্থক করতে হয় তাহলে এই অতিরিক্ত ৮ লক্ষ একর জমিতে উচ্চ ফলনশীল ধান চাষ করার লক্ষ্যে আপনাকে পৌঁছাতে হবেই। সঙ্গে সঙ্গে ক্ষুদ্র সেচ প্রকল্প এবং এক প্লটে ১০ হাজার একর জমি চাষ করার যে প্রকল্প নেওয়া হয়েছে সেটাকে কার্যকরী করতে হবে। স্যার, ক্ষুদ্র চাষী যারা এতদিন পড়ে পড়ে মার খাচ্ছিল আমাদের এই প্রগতিশীল সরকার আসার পর তাদের দিকে নজর দেওয়া হয়েছে। আমাদের হুগলী জেলাতেই আমরা দেখেছি, ছোট কৃষকদের উন্নয়ন সংস্থার মাধ্যমে লোন দেবার ব্যবস্থা করা হয়েছে এবং স্যালো বসাবার ব্যবস্থা করা হয়েছে। এই স্যালো স্কীমে ১ থেকে ১৫ বিঘা জমির মালিকরা উপকৃত হবেন। তা ছাড়া তাদের যে ঋণ দেওয়া হবে তার ৫০ ভাগ সাবসিডি---সেটা বাদ দেওয়া হবে। আজকে ক্ষুদ্র চাষীদের জন্য যে প্রকল্প নিয়েছেন এটা যদি পঞ্চায়েতের মাধ্যমে, রেজিস্টার্ড সংস্থার মাধ্যমে, সমবায়ের মাধ্যমে প্রত্যেক অঞ্চলে অঞ্চলে ব্যাপক অভিযান চালান তাহলে এক ইঞ্চি জমিও পড়ে থাকবে না বলেই আমি মনে করি।

[7-20—7-30 p.m.]

একজনও চাষী নেগলেকটেড্ হয়ে পড়ে থাকবে বলে আমি মনে করি না। আমি হুগলী জেলার পক্ষ থেকে আপনাকে ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি। এই যে প্রকল্প, যে চাষীরা ঋণ নিতে সক্ষম ছিল না, যারা সত্যিকারের অবহেলিত ছিল, এই ক্ষুদ্রচাষীরা আজকে সেচের সুযোগ পাচ্ছে না, তারা আজ এই এস, এফ, ডি, এ'র মাধ্যমে এতবড় পরিকল্পনাকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করেছেন এবং এই প্রচেষ্টায় ১৯৭০টি স্যালা টিউবওয়েল-এর কথা হয়েছে এবং আমি জানি আরো যে সমস্ত ব্লু প্রিন্ট হচ্ছে, আমাদের ফুড-এর জন্য যে সমস্ত স্যালো স্কিম হচ্ছে এস, এফ, ডি, এ'র মাধ্যমে যে সমস্ত প্রোগ্রাম নেওয়া হচ্ছে সে সব যদি অনুমোদিত হয় এবং ব্যাপকভাবে যদি প্রত্যেক অঞ্চলে এই সমস্ত সংস্থা যদি কাজে নেমে পড়ে তাহলে আমাদের দেশের ক্ষুদ্রচাষীদের যে অভাব, যারা আজও নেগলেকটেড্ হচ্ছে তারা উপকৃত হবে। আমরা যে মাঝারী এবং বড় চাষীর কথা বলি তারা ডিপ টিউবওয়েল, রিভার পাম্প এবং আরো অন্যান্য স্পেসিফিক্ ঋণের সুযোগসুবিধা নিয়ে তাদের সম্পদ বৃদ্ধি করেছে, তাদের অবস্থা ভাল করেছে। কিন্তু একটা শ্রেণীর চাষীরা অবহেলিত ছিল। আজকে এস, এফ, ডি, এ,-এর মাধ্যমে ৫০ ভাগ ঋণ এই সরকার সাবসিডি, মকুব করে দিয়ে এই যে আহ্বান জানিয়েছেন। তার জন্য আমি সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আরামবাগের কথা বলছি। হুগলী জেলায় আমাদের আরামবাগে ২ শত পাম্প সেট আছে, রিভার লিফট আছে ১০৮ থেকে ১১০টি, ডিপ টিউবওয়েল রয়েছে এবং দুঃখের সঙ্গে আমি বলতে চাই যে সেখানে ওয়ার্কসপ হওয়া দরকার। কারণ যে সমস্ত মেসিন এবং পাম্প সেট দেখছি যে তার একটা চলেতো ৩টি চলেনা। যেখানে হয়ত মেরামত করা দরকার কিন্তু সময়মত মেরামত হচ্ছে না, সেই সমস্ত পাম্প সেট সেখানে হয়ত দীর্ঘদিন ধরে পড়ে আছে, কাজও ঠিকমত হচ্ছে না, সকলে ক্ষতিগ্রস্ত হচ্ছে। কাজেই সেখানে একটা ওয়ার্কসপ করুন। এটা করলে সেখানে আনএমপ্লয়েড লোক যারা আছেন, তাদের কিছু কাজ হতে পারে। কিছু হলে ইনজিন্‌কে টেনে নিয়ে দিল্লীতে যেতে হবে না, আপনি আরামবাগে থেকে এই ইনজিন নিয়ে, পাম্প সেট নিয়ে ওয়ার্কসপ এর মাধ্যমে কাজ করুন তাহলে জনসাধারণের কল্যাণ সাধিত হবে এবং তাদের উপকার করতে পারবেন। এগুলি যেন দীর্ঘদিন অকেজো হয়ে পড়ে না থাকে, এই কথা বলে আপনি যে ব্যয়-বরাদ্দ রেখেছেন; সেই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Ajit Kumar Basu :**

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি দু'একটি কথা মাত্র বলতে চাই। সেটা হচ্ছে আমাদের পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে অত্যন্ত গরীব এবং গ্রামাঞ্চলের এক শ্রেণীর মানুষ আছে যারা সংখ্যায় খুব বেশী, তাদের দুঃস্থতা দিনে দিনে বাড়ছে। এই রকম পরিস্থিতিতে আমরা কৃষির পুনর্গঠনের কথা ভাবছি। এবং কি করবো, কোথা থেকে আরম্ভ করা দরকার সে সম্পর্কে আমি দু'একটা কথা বলতে চাই। আমার প্রথম কথা হচ্ছে, বিজ্ঞান আজকে আমাদের সামনে অনেক বড় সম্ভাবনা এনে দিয়েছে। এটা সত্য কথা যেখানে আমাদের দেশের শতকরা প্রায় ৫৮ জন লোক কৃষির উপর নির্ভরশীল সেখানে আমরা বিজ্ঞানের অবদানকে জমিতে এনে এবং প্রযুক্তিবিদ্যাকে জমিতে এনে লাগাতে পারছি না। এটা লাগাতে পারছি না তার মূল কারণ হচ্ছে মূলধনের অভাব, যন্ত্রপাতির অভাব, কারিগরী জ্ঞানেরও ঠিকমত ব্যবস্থা নেই, বাজার নেই, লুটপাট চলছে ইত্যাদি এইসব কারণে মোটামুটি আমরা আজকে বিজ্ঞানের অবদানকে কৃষির আধুনিকীকরণ যে কথাটা আছে সেটাকে জমিতে লাগাতে পারছি না। এটা সত্য কথা যে আমাদের দেশের সেচ ব্যবস্থা যা রয়েছে তা থেকে অনেক বেশী উন্নত হওয়ার দরকার। আমাদের দেশে বিদ্যুৎ চাষের কাজে যেটুকু দেওয়া হয়েছে তার থেকে আরো বেশী দেওয়া দরকার। এবং আমাদের দেশে যে ফাটকাবাজী চলছে সেটা বন্ধ হওয়া দরকার। কিছু কিছু সরকারী সাহায্যের ব্যবস্থা চাষীদের জন্য হওয়া সত্বেও গ্রাম্য মহাজনরা শতকরা ৯০ ভাগ ঋণ সাপ্লাই করে যাচ্ছে

এটা বন্ধ হওয়া দরকার। আমাদের কৃষিক্ষেত্রে উৎপাদন বাড়াতে না পারলে গ্রামের গরিবীয়ানা যাবে না। উৎপাদন বাড়ানোর জন্য যে সহজ পথগুলি আছে সেই পথগুলি আমরা ধরতে পারছি না, এই কথাটাই আমি সংক্ষেপে বলতে চাই। আমি একটু আগেই বলেছি যে, বিদ্যুৎকেও সামান্য চাষের কাজে লাগানো যাচ্ছে। আমাদের দেশে শতকরা প্রায় ২৭ ভাগ জমিতে সেচের ব্যবস্থা আছে এবং সম্প্রতি কিছু স্যালো টিউবওয়েল প্রভৃতি বসানোর ফলে হয়ত কিছু বেড়েছে কিন্তু সমগ্র পশ্চিমবঙ্গের হিসাব আমাদের কাছে নেই। এই সম্বন্ধে একটা হিসাব নেওয়া দরকার। যেখানে তামিলনাড়ুতে ২ লক্ষ ৫০ হাজার ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েল আছে, মহারাষ্ট্রে ৪৫ হাজার, মহিশুরে ৪২ হাজার, পাঞ্জাবে ৪১ হাজার সেখানে পশ্চিমবাংলায় কত তার হিসাব কিছু নেই। তবে যেখান থেকে আমি হিসাবটা নিয়েছি--উন্নয়ন পর্ষদের যে সংখ্যাটা আছে সেটা ঠিক নয়। আমার মনে হয় ৫ থেকে ৭ হাজার হবে। অর্থাৎ আমি বলতে চাই সংখ্যায় খুব কম। ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েলের মাধ্যমে আমাদের দেশে যেটুকু সেচের ব্যবস্থা হয়েছে সেটা অন্যান্য জায়গার তুলনায় অনেক কম। সারের ব্যাপারে দেখুন, এই ফার্টি-লাইজার যদি ঠিকমত জমিতে দিতে হয় তাহলে ১৫৫ কে,জি লাগে এক হেক্টর জমিতে। কিন্তু সাপ্লাই আমাদের দেশে কেউ ১৪ কে,জি'র বেশী পায় না। আমাদের দেশের চাষীর যে পারচেসিং ক্যাপাসিটি তাতে অঢেল সারও তারা যদি দেয় তাহলে সে ২৬ কে,জি'র বেশী সে কিনতে পারে না। কাজেই এই রকম একটা অবস্থাতে কৃষি উন্নতির কথা ভাবতে গিয়ে কতকগুলো পলিসির প্রশ্ন ভালোভাবে না ভেবে কিছু ইনফ্রাষ্ট্রাকচার করলাম, কিছু টোটকা দাবাই'এর ব্যবস্থা করলাম তাতে কোন কাজ হবে না, এটাই আমাদের কথা। কিছু ইনফ্রাষ্ট্রাকচার নিশ্চয় তৈরি হয়েছে, কিন্তু সেটা কারা পাচ্ছে, কি করে এটা তলার লোকের কাছে যাবে, এবং তলার লোকের উন্নতি ছাড়া পশ্চিমবাংলার অর্থনৈতিক এবং সামাজিক পুর্নবাসন হতে পারে না এই যে কথাটা এই সম্বন্ধে কি পলিসি আছে ত আমরা আজও বুঝতে পারলাম না। শুধু মাঝে মাঝে সবুজ বিপ্লবের কথা শুনি। কিন্তু এ সম্বন্ধে কি করে একটা ভাল ব্যবস্থা করা যায় তার আমরা কোন হিসাব বা কথা আমরা আজ পর্য্যন্ত শুনতে পেলাম না। কথা হচ্ছে, কৃষি উৎপাদন বাড়াতে হবে, কৃষি উৎপাদন বাড়লে বিশেষ করে খারিফ বা রবি ফসল এই সময় কৃষির একটু ভাল ব্যবস্থা করলে কৃষি উৎপাদন বাড়তে পারে। কারণ এই সময় ফসলটা অন্যান্য সময়ের ফসলের চেয়ে বেশী হয়। কাজেই এখানে যে অরাজকতাগুলি রয়েছে সেগুলি লক্ষ্য করে দেখুন। সার, বিদ্যুৎ, মূলধন এই সব ব্যাপারে তো অরাজকতা আছেই তা ছাড়াও ব্যাঙ্কের পুঁজির কথা বলা হয়েছে, এস, ডি, এস, স্কীমের কথা বলা হয়েছে--এই যে ব্যাঙ্ক জাতীয়করণের পর কৃষির কাজে ব্যাঙ্ক লাগানো হবে বার বার বলা হয়েছে কিন্তু আজ পর্য্যন্ত শতকরা ৫ থেকে ৭ ভাগ—এটা দু বছর আগের হিসাব, এখন বোধ হয় সেই শতকরা ৫ থেকে ৭ জন'এর বেশী চাষীকে তারা সাহায্য করতে পারেননি। কেন না তাদের লগ্নী পলিসি এত বেয়াড়া ধরনের যে তার ফলে সেটা গরীব চাষীদের কাছে আসতে পারছে না। এই রকম একটা পরিস্থিতিতে কৃষির উন্নতি করতে গেলে শুধু ইনফ্রাষ্ট্রাকচার করে দিয়ে বললাম কৃষির উন্নতি হয়েছে তা করলে চলবে না। রিয়েলি ম্যান বিহাইন্ড দি প্লাউ। তাদের উন্নতি না করলে কৃষি উন্নতি হতে পারে না। এই কথাটা মনে রেখে চাষীদের উন্নতির জন্য তাদের কাছে যে ব্যাঙ্কের পুঁজি, সার ইত্যাদির ব্যবস্থা করা দরকার। সেই সম্বন্ধে পলিসির অভাব রয়েছে বলে মনে করি, না থাকলে খুসী হবো। দ্বিতীয় কথা দেখুন, যেখানে কৃষির উন্নতি হচ্ছে না, সেটা হচ্ছে বর্ত্তমানে যে অর্থনৈতিক অবস্থা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফৎ মন্ত্রিমহাশয়ের কাছে রাখতে চাই, যে ১৯৬১ সালে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের প্রত্যেক ১০ জন ভাগচাষী।

[7-30—7-40 p.m.]

১০ জন-এর পাশাপাশি আমরা দেখতে পাচ্ছি ৪ জন ক্ষেতমজুর, আর আজকে সেই জায়গায় ১০ জনের পাশাপাশি দেখছি ৮ জন ক্ষেতমজুর। কাজেই এই অর্থনৈতিক অবস্থায় একদল চাষী প্রতি বছর ভূমিহীন হচ্ছে এবং এদের মধ্যে বিরাট বৈষম্য সৃষ্টি হচ্ছে।

এই বৈষম্য যদি না দূর করা যায় তাহলে আপনি কৃষি পুর্নগঠন করতে বলছেন, সেট করতে পারবেন না। সুতরাং আজকে সেইভাবে পলিসি নিতে হবে। দু-নং কথা হচ্ছে এই ভূমি বন্টনের সঙ্গে সঙ্গে দেখুন মহাজনী ব্যাপার, এটাতে ছোট চাষীরা সব চেয়ে বেশী ক্ষতিগ্রস্ত হচ্ছে। ব্যাংকের সাহায্যের কথা আপনি বলছেন, সে সাহায্য ক'জনে পাচ্ছেন, অল্প কয়েকজনে সেই সাহায্য পায়, আমি হিসাব দিয়ে দেখাতে পারি শতকরা ৫ জনের বেশী চাষীর কাছে ব্যাংকের সাহায্য যায় না। সুতরাং বাকি চাষীদের মহাজনের কাছ থেকে শতকরা ৫০ টাকা সুদে তাদের ঋণ করতে হচ্ছে। আর আজকে শতকরা ২৫ ভাগ ভাগচাষীকে খাজনা দিতে হবে। আমার মনে হয় ঢাক ঢাক গুড় গুড় না করে ভাগচাষীকে যদি জমির সত্ব দিতে পারেন, দি ম্যান বিহাইন্ড দি প্ল্যানও যদি না করতে পারেন তাহলে কৃষি পুনর্গঠণ আপনি করতে পারবেন না। সঙ্গে সঙ্গে বাজারের ফাটকা-বাজী যদি না বন্ধ করা যায় তাহলে কৃষি পুর্নগঠণ করতে পারবেন না। কাজেই এই রকম একটা ক্ষেত্রে আমি যে কথা আপনার কাছে রাখতে চাই সেটা হচ্ছে কৃষির আধুনিকীকরণের ভিতর দিয়ে মোটামুটি আজকে একজন চাষীর যে আয় আছে খুব কম করে তার চেয়ে তিন গুণ বেশী করতে হবে এবং সেটা আমাদের লক্ষ্য হওয়া উচিত। কিন্তু সেটা করতে গেলে, এর আগে যে কথাগুলি বলেছিলাম, সেগুলি ছাড়া আর একটা কথা আপনার কাছে রাখতে চাই, সেটা হচ্ছে ঋণের ব্যাপারে। আজকে কত অল্প ঋণ দেওয়া হচ্ছে, এই খুচরা ঋণ দিলে সেটা খরচ হয়ে যায় এর ফলে সেই ঋণ কোন দিন আর পরিশোধ হয় না। খুব সজাগ হয়ে এবং খুব হিসাব করে উদার ঋণদান ব্যবস্থা করতে হবে এবং এটা সমস্ত চাষীদের ক্ষেত্রে, বিশেষ করে গরীব চাষাদের ক্ষেত্রে যাদের মহাজনের উপর নির্ভর করে থাকতে হয়। যারা বাজারের সুবিধা পায় না ডিসট্রেস সেল করতে হয়, এই রকম চাষীদের দীর্ঘ মেয়াদী এবং মধ্য মেয়াদী ১৫০০ টাকা ঋণ দিতে হবে, আর স্বল্পমেয়াদী ৬৫০ টাকা ঋণের ব্যবস্থা করতে হবে। এটা আপনার কাছে রাখছি, আপনাকে এই ব্যবস্থা করতে হবে এবং সেই মত পলিসি নিতে হবে। এটা যদি না করেন তাহলে ঐ ইনফ্রাস্ট্রাকচার করে দিলেন আর বললেন এই হয়ে গেল, ঐ হয়ে গেল, তাতে কিছু হবে না। এটা করতে হবে এবং ছোট চাষীরা তাদের দ্বিতীয় ফসল যে খরিপ ফসল হবে, সেটা ব্যাংকের কাছে ঋণ রেখে তারা মূলধন পাবে দীর্ঘমেয়াদী এবং স্বল্পমেয়াদী। মাননীয় মন্ত্রিমহাশয়কে এটা আমি ভাল করে দেখতে বলব এবং আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আজকে এই যে বিরাট ধনবৈষম্য গ্রামাঞ্চলের কৃষকদের মধ্যে রয়েছে, এটাকে দূর করতে গেলে উউ হ্যাভ টু স্টার্ট ফ্রম স্মল ফার্মস। ভূমিহীনদের থেকে আরম্ভ করে সাড়ে ৭ বিঘা পর্যন্ত যাদের জমি আছে তাদের নিয়ে আজ এটা আরম্ভ করুন। কারণ এদের সংখ্যাই সব চেয়ে বেশী, কাজেই এদের জীবনের উন্নতি না করতে পারলে এই ইনফ্রাস্ট্রাকচার করে কিছুই করতে পারবেন না। আমরা জানি সার, বীজ ইত্যাদি আজকে অপ্রচুর, সুতরাং সেগুলি যাতে এদের মধ্যে সমভাবে দিতে পারেন সেদিকে আপনাকে দেখতে হবে। সেদিন জেনাল সাহেব কো-অপারেটিভ সম্বন্ধে বলতে গিয়ে কি বললেন বুঝতে পারলাম না, কিন্তু আপনি আজ এদের নিয়ে কো-অপারেটিভ-এর সংখ্যা বৃদ্ধি করুন এবং সেইমত ইনফ্রাস্ট্রাকচার করুন। কারণ কো-অপারেটিভ-এর ভিতর দিয়ে পশ্চিমবঙ্গের কৃষি উৎপাদন বৃদ্ধি হবে বলে আমরা বিশ্বাস করি।

**Shri Ananda Mohan Biswas:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা অর্থনীতিবিদদের কাছে বার বার যে কথা শুনেছি যে আন্ডার ডেভালপড ইকোনমিতে কোন জাতিকে যদি অর্থনৈতিক দিক দিয়ে এগিয়ে যেতে হয় তাহলে তার বেসিক যে ইনডাস্ট্রি, যে কী--ইনডাস্ট্রি তার ডেভালপ্‌মেন্টের উপর নির্ভরশীল হতে হয়।

পশ্চিমবঙ্গের বুকে দাঁড়িয়ে আমরা অর্থনীতিবিদরা একথা স্বীকার করলেও আমরা মনে করি পশ্চিমবাংলার যেখানে শতকরা ৮০ জন মানুষ গ্রামের মানুষ এবং প্রত্যক্ষ ও পরোক্ষ-ভাবে যারা কৃষির উপর নির্ভরশীল এবং তার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের অর্থনীতি কৃষিভিত্তিক

অর্থনীতি সেখানে এই তথ্যের কতটা প্রয়োজনীয়তা আছে জানি না। তবে আমরা একথা বলতে পারি পশ্চিমবাংলার যে আর্থিক সঙ্কট, খাদ্য সঙ্কট তার মোকাবিলা করতে গেলে কৃষির উপর জোর দিতে হবে। আজ কৃষিদপ্তরের মন্ত্রিমহাশয় যে ব্যয়বরাদ্দের প্রস্তাব এখানে উৎথাপন করেছেন তার হয়ত বিরূপ সমালোচনা করেছেন শীশ মহম্মদ ও সি, পি, আই বন্ধুরা যে বরাদ্দকৃত অর্থ আছে তাতে তাঁদের মন ভরেনি। কিন্তু পরিষ্কারভাবে যদি এই বাজেট পর্য্যালোচনা করা যায় তাহলে আমি মনে করি এই বাজেটের মধ্য দিয়ে বর্তমানে যে সঙ্কট তার মোকাবিলা করার জন্য উৎপাদন বৃদ্ধি করার ইঙ্গিত এর মধ্যে আছে। সেই সঙ্কটের মোকাবিলা করতে গেলে ফার্ষ্ট লাইন অফ ডিফেন্স হিসেবে এই বাজেটের মধ্য দিয়ে বাস্তবধর্মী কৃষি উন্নতির কথা বলা আছে। খুব দুঃখের বিষয় শীশ মহম্মদ সাহেব, কানাইবাবু নেই নেই বলেছেন। আমরা কোন সময়ে বলিনি যে কৃষি উৎপাদনের মূলে সার, বীজ ক্ষুদ্র সেচ প্রকল্পের উন্নয়ন যথেষ্ট পরিমাণে আছে। অতএব এ বিষয়ে তাঁদের সঙ্গে এক মত। কিন্তু দুঃখের বিষয় জাতীয় সম্পদ যেখানে সীমিত সেখানে তার মধ্যে থেকেই আমাদের কৃষির উন্নতি করতে হবে। আমারা জানি সরবরাহ যেখানে প্রয়োজনের তুলনায় কম সেখানে সমস্যা খুব বেশী। সেখানে তার মোকাবিলা করতে গেলে সহযোগিতার মনোভাব নিয়ে আমাদের অগ্রসর হতে হবে। কানাইবাবু বললেন এখানে ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য যে বরাদ্দ করা হয়েছে তা খুব কম এবং এই অর্থ দিয়ে পশ্চিমবাংলার এক ফসলী জমিকে দোফসলী করা যাবে না; আমি অনুরোধ করব যারা ন্যাশানাল ইকোনমিক্স-এ বিশ্বাস করেন তাঁরা জানেন যে এই সরকার মাইনার ইরিগেসান কর্পোরেশন গঠন করেছেন। কিন্তু তার কোন প্রশংসা তাঁরা কেন করলেন না? এই সরকার কি এই প্রশংসার দাবী করতে পারেন না? আপনারা জানেন স্বল্প সঞ্চয়ে আমরা সবচেয়ে এগিয়ে আছি। কিন্তু আমরা এও জানি ব্যাঙ্কের মাধ্যমে এই স্বল্প সঞ্চয় পশ্চিমবাংলার বাহিরে বিনিয়োগ করা হচ্ছে। তাই কৃষিমন্ত্রী মহাশয় যাতে রাষ্ট্রীয়করণ ব্যাঙ্কের কাছ থেকে অর্থ নেওয়া যায় এবং বাজেটের বরাদ্দকৃত অর্থের বাহিরে যাতে অর্থ বিনিয়োগ করা যায় তার সুন্দর ক্ষেত্র তিনি প্রস্তুত করেছেন। আমাদের এ বিষয়ে প্রাথমিক পর্য্যায়ের কাজ শেষ হয়ে গেছে। তাই ৮ কোটি টাকার অথোরাইজড ক্যাপিটাল দিয়ে মাইনর ইরিগেসান কর্পোরেশন-এর কাজ আরম্ভ হবে এবং প্রয়োজনের তুলনায় যে সমস্ত ন্যাসনালাইজড ব্যাঙ্ক আছে কর্পোরেশন তার কাছে গ্যারান্টর দাঁড়িয়ে টাকা ধার নেওয়া হবে এবং সে ক্ষেত্রে রাষ্ট্রীয় ব্যাঙ্ক-এর অর্থ কৃষি উন্নয়নের জন্য যাতে এখানে বিনিয়োগ করা যায় তার কথা সেখানে পরিষ্কারভাবে বলা আছে। সারের কথা বলেছেন সার নেই। আপনারা জানেন আমাদের পশ্চিমবাংলার কৃষিকাজ করতে গেলে একটা কৃষককে পূর্নাঙ্গভাবে সার সরবরাহ করতে গেলে ৬ লক্ষ মেট্রিক টন সারের দরকার হয়।

[-10—7-50 p.m.]

কিন্তু আপনারা জানেন আজকে সার একটা জাতীয় সঙ্কট। আজ হয়ত সারের উৎপাদন বাড়িয়ে তুলতে পারছি না, কিন্তু আশ্চর্য্যের বিষয় শীশ মহম্মদ সাহেবের কথা ছেড়ে দিলাম, আপনারা একবারও কেন্দ্রীয় সরকার এবং পশ্চিমবঙ্গ সরকারের যে সমস্ত প্রকল্প আগামী দিনে বাস্তবে রূপ নেবে সার সমস্যার সমাধান হবে তার প্রশংসা করলেন না। আপনারা নিশ্চয়ই জানেন হলদিয়া, তালচি, দুর্গাপুর এইভাবে যে ছয়টি প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে, আগামী পঞ্চম পরিকল্পনার শেষে সেই ছয়টি প্রকল্পের কাজ যখন শেষ হবে তখন আমি মনে করি আমাদের ৩ লক্ষ মেট্রিক টন সারের অভাব থাকবে না। তাই আপনারা যাই বলুন না কেন আমি বলতে চাই একটা অনিদিষ্ট কালের জন্য নয়, একটা সুনিদিষ্ট কালের জন্য বিরূপ মনোভাবর সম্মুখীন হয়ে এই সরকার চলছে এবং এই সরকার চলবে আপনারা জানেন সার নিয়ে ফাট্কাবাজী করার সংবাদ যখন আমরা পেয়েছি তার সাথে সাথে ব্যবস্থা নিয়েছি। আপনারা জানেন আমরা অনেক সার ব্যবসায়ীর লাইসেন্স ক্যানসেল করেছি। শুধু তাই নয়, সারের যাতে সুসম বন্টন হয় তার জন্য সায়েন্টিফিক ওয়েতে ., ডি, কমিটি করেছি, আপনারা সদস্য হিসাবে প্রত্যেকে তার চেয়ারম্যান। আপনাদের

মাধ্যমে, অঞ্চলপ্রধানের মাধ্যমে, বি, ডি, ও'র মাধ্যমে সার বন্টন করা হচ্ছে। একদিন যে সমস্ত সারের ব্ল্যাক মার্কেটিয়ার্সরা ব্ল্যাক লিস্টেড হয়েছে তাদের জন্য আপনারাই তাদের স্বপক্ষে লাইসেন্স পুনরুজ্জীবিত করার জন্য আমাদের কাছে অনুরোধ করেছেন। সরকার সারের সুসম বন্টনের নিশ্চয়ই বন্দোবস্ত করেছেন। ডিজেল পাওয়া যাচ্ছে না, সরবরাহ যেমন অপ্রতুল সঙ্কটও তেমনি প্রকট। সাত্তার সাহেব ইতিমধ্যে জেলা শাসকদের কাছে সার্কুলার দিয়েছেন, এ্যাডমিনিস্টেটিভ অর্ডারে প্রতিটি বি, ডি, ও,কে পরিষ্কারভাবে বলে দেওয়া হয়েছে যে গ্রামের মানুষ শহরে এসে যেন লাঞ্ছিত না হয়, শহরে এসে বাসের মালিকদের সাথে প্রতিযোগিতার মুখোমুখি যেন না হয়, তার জন্য যে সমস্ত মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি আছে তাদের মাধ্যমে গ্রামাঞ্চলে যে কার্ডের ব্যবস্থা করে দেওয়া হয়েছে সেই কার্ডের মাধ্যমে তাদের যেন ডিজেল সরবরাহ করা হয়, সেই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। তাই আপনাদের কাছে অনুরোধ করব নিছক সমালোচনার ভূমিকা তৈরি করা সেটা করতে যাবেন না, সরকার কিভাবে কৃষিকে এগিয়ে নিয়ে যাবার জন্য পরিকল্পনা নিয়েছেন সেটা অনুধাবন করবেন। সরকার সি, এ, ডি, পি, প্রকল্পে ১৬ জায়গায় ১৬টি পরিকল্পনা গ্রহণ করেছেন, তার প্রোজেক্ট রিপোর্ট তৈরি হয়ে গেলেই আশা করছি বাজেটের পর কাজ আরম্ভ হয়ে যাবে, তাতে প্রান্তিক কৃষক থেকে আরম্ভ করে সকলেই মৌলিক উৎপাদনে সমসুযোগ পাবে তার ব্যবস্থা রাখা হয়েছে। কোনদিন কোন অবস্থায় সরকার বীজ সংরক্ষণ করেনি, আমাদের কৃষক ভাইরা বীজ সংরক্ষণ করেন এবং নিজের বীজ তাঁরা বপন করেন। কিন্তু দুঃখের বিষয় অতি খরা এবং বৃষ্টির ফলে এবং খাদ্যাভাবের জন্য কৃষক তাঁদের বীজ সংরক্ষণ করতে পারেননি। হয়ত প্রশ্ন করবেন তাহলে পশ্চিমবঙ্গে কেন সীড কর্পোরেশান গড়ে উঠেনি? আমরা যে সি, এ, ডি, পি, প্রকল্প নিয়েছি তার মধ্যে সেই সব এলাকায় যাতে উন্নত ধরণের বীজ সংরক্ষণ করা যায় এবং সেই সংরক্ষিত বীজ যাতে সমস্ত জেলায় সরবরাহ করা যায় তার ব্যবস্থা সি, এ, ডি, পি, পরিকল্পনার মধ্যে বলা আছে। তাই সীড কর্পোরেশান করার প্রয়োজনীয়তা আছে বলে মনে করি না। এইভাবে ক্ষুদ্র সেচ পরিকল্পনা, সার সমস্যা, সি, এ, ডি, পি'র অগ্রগতির উপর নির্ভর করছে আমাদের সবুজ বিপ্লব। তাই অনুরোধ করব শীশ মহম্মদ সাহেব এবং সি, পি, আই বন্ধুদের, আসুন সহযোগিতার মনোভাব নিয়ে, যে সবুজ বিপ্লবের আহ্বান করেছি পরস্পরের হাত ধরাধরি করে দেশে যে খাদ্যসঙ্কট দেখা দিয়েছে সেই সঙ্কটের মোকাবেলা করি। এই কথা বলে যাঁরা বাজেটকে সমর্থন জানিয়েছেন তাঁদের অভিনন্দন জানাচ্ছি। শীশ মহম্মদ সাহেব বিরূপ সমালোচনা করলেও তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি বিকৃতভাবে সমালোচনা করলেও আমরা কিছু মনে করিনি। আমরা মনে করি যদি কেউ সুস্থ সমালোচনা করে তাহলে সেই সমালোচনার মধ্য দিয়ে আমাদের মধ্যে যদি ভুল ত্রুটি থাকে তাহলে আত্মশুদ্ধির পথ বেছে নিতে পারব, সেজন্য সেই সমালোচনাকে শ্রেয় বলে আমরা মনে করি। এই কথা বলে সকলকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker** : Honourable Members, the time for this Grant will expire at 8.05 p.m. The Hon'ble Minister is to reply, and I understand there will be divisions. Therefore, if the House agrees then the time may be extended by half an hour.

[Pause]

So, with the consent of the House time is extended by half an hour, i.e., upto 8·35 p.m.

Now I call upon Shri Abdus Satter, the Hon'ble Minister-in-charge to reply.

**Shri Abdus Sattar :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে যে বাজেট পেশ করা হয়েছে সে সম্পর্কে বিরোধীদলের শীষ মহম্মদ এবং আমাদের সঙ্গে যাঁদের মিত্রতা আছে সেই সি, পি, আই দলের

সদস্য কানাই ভৌমিক মহাশয় সমালোচনা করেছেন। আমি অবশ্য এই 'মিত্রতা" কথাটার ক্ষেত্রে জিজ্ঞাসা চিহ্ন দিয়ে রাখছি। কানাইবাবুর অধিকার আছে তাই তিনি বাজেট বক্তৃতায় সমালোচনা করেছেন। শীষ মহম্মদ সাহেব যা বলেছেন তার উত্তর আমি কি দেব সেটা খুঁজে পাচ্ছি না কারণ তিনি কোন পয়েন্ট বলেননি। তিনি আবোলতাবোল কিছু বলেছেন যার মধ্যে কোন পয়েন্ট নেই। শীষ মহম্মদ সাহেব যা বলেছেন তাতে আমি তাঁকে দোষ দেব না কারণ সমস্ত পশ্চিমবাংলার লোক তাঁদের পরিত্যাগ করেছে। তবে আমাদের মুর্শিদাবাদের লোক একটু ডেমোক্রেটিক মনোভাবের তাই দুজনকে পাঠিয়েছে এবং উনি তার মধ্যে একজন। তবে তাঁরা এই যে পাঠিয়েছেন সেটা তাঁরা দয়া করে পাঠিয়েছেন কারণ না পাঠালে শীষ মহম্মদ সাহেব বেকার হয়ে যাবেন। শীষ মহম্মদ সাহেব বলেছেন একই ব্যক্তি বিভিন্ন নামে ঋণ নিয়েছে। আমি তাঁকে বলেছি যদি এরকম হয়ে থাকে অর্থাৎ একই ব্যক্তি বিভিন্ন নামে ঋণ নিয়েছেন তাহলে তিনি আমাকে নাম দেবেন, তিনি তো বি, ডি, সি-র চেয়ারম্যান। তিনি আর এস্ পি-র লোক কাজেই তিনি চেয়ারম্যান হতে পারবেন না একথা আমরা বলি না। তবে একটা জিনিস আশ্চর্য লাগে তিনি চেয়ারম্যান অথচ তিনিই দেখেছেন একই ব্যক্তি বিভিন্ন নামে ঋণ নিয়েছে। তারপর তিনি বললেন প্রকল্প করলে সমস্যার সমাধান হবে না। প্রকল্প করলে যদি সমস্যার সমাধান না হয় তাহলে কি করলে সমস্যার সমাধান হবে? বক্তৃতা করলে? আমাদের প্রকল্প করতে হবে এবং তাকে কার্যে পরিণত করতে হবে। প্রকল্প না হলে কিভাবে কাজ হবে সেটা আমি বুঝতে পারছি না। আমরা জানি যে প্রত্যেক জিনিসের জন্যই একটা স্কীম নিতে হবে। উনি যে দলের লোক বা যে দলের আদর্শে উনি বিশ্বাস করেন তাঁরা কি স্কীম বিশ্বাস করেন না? তাঁরা কি একথাটা মানেন না যে কোন কাজ করতে হলে একটা স্কীম করতে হবে? তাহলে উনি কি বলতে চাইছেন? উনি একথা বলতে পারেন একটা স্কীম করুন এবং সেটা যাতে এফেক্টিভ হয় তার জন্য ব্যবস্থা করুন। কানাইবাবুদের দুবারে ২২ মাসের আমলে তিনি মন্ত্রী ছিলেন এবং আমরা তখন ওইদিকে বসেছিলাম। কানাইবাবুকে তখন আমরা বিরোধীপক্ষ থেকে সমালোচনা করেছি। এখন জয়নাল আবেদিন সাহেব কো-অপারেসন-এর মন্ত্রী হয়েছেন, কিন্তু কানাইবাবু আজকে যে সমালোচনা করলেন তাতে আমি কানাইবাবুকে জিজ্ঞাসা করছি আপনি যখন মন্ত্রী ছিলেন তখন আপনি আপনার নিজের কথাটা একবার ভাবুন তো?

[7-50—8-00 p.m.]

সে সময় ১৫ কোটী টাকার ক্রেডিট ফেসিলিটি ছিল—আপনারা আসার আগে, কিন্তু আপনি আসার পরে সেটা ৪ কোটী টাকায় নেমে এসেছে এইতো আপনার ক্রেডিট। আপনারা আসার আগে সেখানে রিয়ালাইজেশান ছিল ৮০ পি, সি, আর আপনি আসার পরে ২০ পি, সি, তে নামিয়ে এনেছেন। আবার এখন ৮০ পি, সি, এ উঠে গিয়েছে। এ্যাভারেজ চেষ্টা করা হচ্ছে আস্তে আস্তে উঠছে। কিন্তু প্রশ্ন হচ্ছে যে আজকে আপনি সমালোচনা করছেন—কতকগুলি সমালোচনা আপনি কেন করছেন। আমি বাজেটে স্বীকার করেছি, এখনও স্বীকার করব যে এখনও কৃষির ব্যাপারে যথেষ্ট দৃষ্টি দেওয়া হয়নি কৃষির ব্যাপারে কেবল উচ্চফলনশীল গম ও ধান লাগিয়ে প্রডাকশান বাড়ালে দেশের সমস্যার সমাধান হবে না। তক্ষুনি হবে যদি এই উচ্চফলনশীল গম উচ্চফলনশীল ধান কিম্বা সমস্ত এ্যাগ্রিকালচারাল ফেসিলিটির সমস্ত রকম বৈজ্ঞানিক পদ্ধতি পারসোলেট করে ঐ নীচের লেভেলের লোকের কাছে যদি না যায় এবং তারা যদি সত্যিকারের লাভবান না হয় ততদিন পর্যন্ত আমাদের যে বৈষম্য আছে সে বৈষম্য দূর হতে পারে না। এ জিনিষ আমি নিজে বলি। ১৯৭১ পর্যন্ত ভারতবর্ষে ৭ হাজার কোটী টাকা খরচা হয়েছে অন এ্যাগ্রিকালচার। সেই ৭ হাজার টাকা খরচার মধ্যে এ্যাগ্রিকালচারাল প্রডাকশান হয়েছে, যদি বেস ধরা হয় ১৯৪৭ এ ১০০ সেখানে ৭১ সালে সেটা হয়েছে ১০০ থেকে ১৮০, আর কোন ফুড গ্রেনের প্রোডাকশান হয়েছে ডবল। কিন্তু প্রশ্ন হচ্ছে এই যে উৎপাদন ডবল হয়েছে কিন্তু পুওর পিপল যারা—যারা খেটে খায়, ক্ষেতমজুর যারা, প্রান্তিক চাষী,

ছোট চাষী তারা লাভবান হয়েছে কি? আমি বলছি না। আমি নিজে স্বীকার করছি না। আপনি এই সমস্যার সমাধানের কথা বলতে পারেননি। এখন আসুন আমরা কি কি করেছি সমস্যার সমাধানের জন্য। আমরা কি কি আরম্ভ করেছি---আপনি যদি বাজেট ভাল করে পড়েন এখানে ইঙ্গিত আছে তার। অথচ সেই ইঙ্গিত সম্বন্ধে আপনি কিছু বললেন না। আমি আশা করেছিলাম সে সম্বন্ধে কিছু বলবেন। প্রথম হচ্ছে সি, এ, ডি, পি,---গরীব মানুষ যে কি ভাবে তার ন্যায্য মজুরী কিম্বা সেও যাতে এই উৎপাদনের একটা অংশ পায় তার ইঙ্গিত এখানে আছে সি, এ, ডি, পি সম্বন্ধে প্রশ্নের উত্তরে আমি বলেছি যে ১০ হাজার একর কিম্বা তার বেশী কোন কোন জায়গাতে আমরা নিয়েছি— নিয়ে সেখানে ছোট বড় প্রান্তিক সকল চাষী যাতে তারা সমস্ত লোন পায় তারা অন্যান্য ইনপুটস পায় তার ব্যবস্থা করা হয়েছে। এছাড়া যারা ক্ষেতমজুর, যাদের জমি নাই তারাও সেখানে যাতে ন্যায্য মজুরী---সে মজুরী অন্তত পক্ষে আইনে যা আছে তার চেয়ে কম হবে না। তারও ব্যবস্থা করা হয়েছে। যদি সেখানকার অথোরিটি মনে করে তার চেয়ে বেশী দিতে পারে তাও তারা দিতে পারে। এই প্রভিশান রাখা হবে। এবং তাছাড়া সেই সমস্ত ক্ষেতমজুর ভূমিহীন কৃষক যাতে সেই জায়গায় তারা পশুপালন মুরগী পালন মৎস্যচাষ ইত্যাদি আরও এ্যানসিলিয়ারি ব্যবস্থা তারা করতে পারে সে ব্যবস্থা থাকবে। অর্থাৎ সেখানে দেখা যাবে যদি এই ব্যবস্থা করা হয় তাহলে সেখানে কোন লোক আনএম্প্লয়েড থাকবে না। দ্বিতীয়তঃ যারা ক্ষেতমজুর প্রান্তিক চাষী তাদের সেখানে আজকে যেভাবে বঞ্চিত হচ্ছে। তারা সেখানে বঞ্চিত হবার কোন কারণ নাই। আজকে এক্সপ্লয়টেশান থেকে মুক্তি দেবার জন্য সি, এ, ডি, পি গ্রহণ করেছি। এছাড়াও আরও কতকগুলি জিনিষ আমি একে একে বলব। যেমন স্মল ফারমার্স এ্যাগ্রিকালচারাল লোন---আপনাকে বেশী দূর যেতে হবেনা ঐ অজিতবাবুর এলাকাতে, ওখানে যান দেখবেন সেখানে আরম্ভ করেছি; সেখানকার এজেন্সি হচ্ছে পঞ্চায়েত।

সেখানের এজেন্সি কে হচ্ছে? এজেন্সি হচ্ছে পঞ্চায়েত, এজেন্সি হচ্ছে কো-অপারেটিভ, এজেন্সি হচ্ছে অর্গানাইজেশন রেজিস্টার্ড আন্ডার সোসাইটি এ্যাক্ট। এরা দু'হাজার স্যালো টিউবওয়েল বসাচ্ছে। কিভাবে বসাচ্ছে? ব্যাঙ্কের কাছ থেকে ৫০ পার্সেন্ট লোন নিচ্ছে আর ৫০ পার্সেন্ট আমাদের এস, এফ, ডি, এ, স্কীম থেকে সাবসিডি দেওয়া হচ্ছে। এটা সেখানে ৬০ পার্সেন্ট চাষী, প্রান্তিক এবং ছোট, সেই সব এলাকা বেছে নেওয়া হয়েছে, বেছে নিয়ে সেখানে জল সেচের ব্যবস্থা করা হয়েছে এবং শুধু সেখানে জল সেচের ব্যবস্থাই নয় তার আনুসাঙ্গিক ইনপুটস্ যা লাগবে সমস্ত সেই এজেন্সি অর্থাৎ সেই অঞ্চলে পঞ্চায়েত, কো-অপারেটিভ কিম্বা অর্গানাইজেশন রেজিস্টার্ড আন্ডার সোসাইটি এ্যাক্ট-এর মাধ্যমে সমস্ত করা হয়েছে। কেন করা হয়েছে? যাতে ছোট এবং প্রান্তিক এবং চাষী বেনিফিট পেতে পারে, তারা যাতে ডিপ্রাইভড না হয় এইজন্য ব্যবস্থা করা হয়েছে। আপনারা ২২ মাস ছিলেন কখনো কি চিন্তা করেছিলেন, আপনারা যখন ছিলেন একথা কি ভাবতে পেরেছিলেন? বক্তৃতা করা সোজা কানাইবাবু, শীশ মহম্মদ সাহেব, এই সব বিপ্লবের কথা বলা সোজা। আমি বলছি হুগলী উইল বি দি পাইয়োনিয়ার, হুগলী যে রাস্তা নিয়েছে সেইভাবে যদি আমরা সেই প্রান্তিক এবং ছোট চাষীর মধ্যে সত্যিকারের সমস্ত বেনিফিট পৌঁছে দিতে পারি। তাহলে দেখবেন যে এটা মোটামুটি ডেভালপমেন্টের মত এগিয়ে যাবে এবং সেটা হয়েছে এবং হচ্ছে। এছাড়াও আপনার কাছে আর কতকগুলি ব্যাপার বলবো। আপনি জানেন গত বৎসর আমি বক্তৃতা করেছিলাম তখন বলেছিলাম মার্কেটের জন্য ৫০টি মার্কেট বেছে নেওয়া হবে, তার ডেভালপমেন্ট করা হবে। সেইজন্য ওয়ার্ল্ড ব্যাঙ্ক আমাদের ৫০ কোটি টাকা দেবে বলেছেন। আজকে সেই টিম এসেছে এবং স্টাডি করছে: তারা বলছে কেবল মার্কেট ডেভালপমেন্টে হবে না, মার্কেটের সঙ্গে সঙ্গে একটা হিন্টারল্যান্ড থাকবে বিরাট এরিয়া নিয়ে যে সমস্ত এরিয়াতে রাস্তা হবে এবং সেই সব এরিয়ায় ইরিগেশনের সমস্ত ব্যবস্থার জন্য তাঁরা টাকা দেবেন। এইভাবে ৫০টি মার্কেটের সঙ্গে চারিদিকের সেখানে ইরিগেশনের ব্যবস্থা থাকবে রাস্তা, হবে, সেখানে সুসংবদ্ধ একটা উন্নয়নের ব্যবস্থা হবে। অর্থাৎ পিস মিল হলে হবে না। এখানে তার ইনপুটস্ থেকে আরম্ভ করে, তার ইরিগেশন

থেকে আরম্ভ করে, রাস্তা থেকে আরম্ভ করে সমস্ত টাকা দেবার জন্য তারা স্কীম দিয়েছে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আমরা আশা করছি এই টাকা পাবো। এখানেও দেখা যাচ্ছে যে ছোট এবং প্রান্তিক চাষী বেনিফিট পেতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে। এইভাবে আমরা আস্তে আস্তে ছোট এবং প্রান্তিক চাষীকে কিভাবে বেনিফিট দেওয়া যেতে পারে এই চিন্তা করে আমরা এই সমস্ত স্কীম দিয়েছি। অথচ আমাদের শীশ মহম্মদ সাহেব বলেছেন স্কীমই কেবল দেওয়া হচ্ছে এই স্কীমে কোন কাজ হবে না। আজকে এছাড়াও আমি যে বক্তৃতা দিয়েছি তার ১০ পাতায় দেখবেন, "পঞ্চম যোজনায় তিনটি প্রধান নদী উপত্যকা প্রকল্পের অর্থাৎ ময়ূরাক্ষী, ডি,ভি,সি, ও কংসাবতী প্রকল্পের মাধ্যমে যে সকল এলাকায় সেচ দেয়া হয়, তার সুসংবদ্ধ উন্নয়নে ভারত সরকারের সহায়তায় একটি বৃহৎ কার্যসূচী নেওয়া হবে। ভারত সরকার এবাবদ শতকরা ৫০ ভাগ হারে ব্যয়ভার বহন করতে সম্মত হয়েছেন। প্রারম্ভিক পর্যায়ে ১৯৭৪-৭৫ সালের ব্যয়বরাদ্দ খাতে ৫০ লক্ষ টাকা ধরা হয়েছে। এই সমস্ত প্রকল্পগুলো যে তিনটি এলাকায় সেচ দিয়ে থাকে, তার প্রত্যেকটির জন্যে পৃথক পৃথক ভাবে একটি সেচ এলাকা উন্নয়ন সংস্থা সৃষ্টি করা হবে। এবং এই সংস্থার কাজ হবে ওই এলাকাগুলোর গ্রামীণ উন্নয়ন কার্যসূচীর সমন্বয় করা। এই তিনটি প্রধান প্রকল্প থেকে পাওয়া সেচের জলের কার্যকরী ও সুষ্ঠু ব্যবহারের কার্যসূচী প্রণয়ন ও রূপায়ন ছাড়াও কর্তৃপক্ষ উপযুক্ত শস্য পর্যায় তৈরী করা, চাষ প্রথা উদ্ভাবন করা এবং কৃষিতে বৈজ্ঞানিক প্রথা প্রয়োগ বিষয়েও কাজ করবেন। তাছাড়া পশুপালন, মুরগী পালন, বাজার উন্নয়ন, রাস্তা তৈরী প্রভৃতি সহায়ক কার্যাবলী সম্বন্ধেও কর্তৃপক্ষ যথাযথ বিবেচনা করবেন।" এখানেও সেই একইভাবে আমরা ঐ সুসংবদ্ধ উন্নয়নের জন্য ব্যবস্থা করেছি। এখানে এটা সি,এ,পি,ডি, নয়, এটা কমন্ড এরিয়া ডেভালপমেন্ট স্কীম। সেইজন্য আমি যেটা দিয়েছি সেটা পড়ুন ভাল করে দেখবেন যে একথার ভিতর অনেক কিছু আছে। ছোট বড় চাষীর এবং সেই এলাকাকে কি করে উন্নত করা যায় এবং সর্বাঙ্গীন উন্নতি করা যায় তার কথা আছে। এতে কেবল বড়চাষীর কথা নয়, আজকে ছোটচাষীর কথা ভেবে এই সমস্ত স্কীম নেওয়া হয়েছে। কানাইবাবু বলেছেন, ১৯৭২-৭৩ সালের অনেক হিসাব দিয়েছেন, ডিপ টিউবঅয়েল, রিভার লিফ্‌ট, স্যালো টিউবওয়েল ইত্যাদি। কানাইবাবু আপনার নিশ্চয়ই চাষের সঙ্গে সম্পর্ক আছে, নিশ্চয়ই মাঠে মাঠে ঘোরেন, আমিও ঘুরি, আপনি জানেন যে চাষের প্রথম দরকার জল। তারপর ফার্টিলাইজার। ফার্টিলাইজার না হলে আপনার উৎপাদন কম হবে কিন্তু জল যদি না হয় তাহলে ফার্টিলাইজার কোন কাজে লাগবে না।

[8-00—8-10 p.m.]

আজকে সেই জলের ব্যবস্থা আমাদের প্রথম দরকার। (বিরোধী দলের জনৈক সদস্য: আপনারাতো টাকা কমিয়ে দিচ্ছেন) আপনারা হিসাবে ভুল করছেন। যে টাকা নিয়ে করেছি, সেই টাকাগুলি সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে লোন হিসাবে পেয়েছি। আপনারা জানেন ১৪ কোটি ৩০ লক্ষ টাকার মধ্যে ৭ কোটি ২০ লক্ষ টাকা দিয়েছি, আর বাকীটা আগামী বছরে হবে, প্ল্যান্ট বাজেটে রেখেছি কিছু। আমরা মাইনর ইরিগেশন কর্পোরেশন করেছি। আমরা যা করেছি দু বছরের মধ্যে তা বলে দিচ্ছি। আপনারা তো ২২ মাস ছিলেন, কি করেছেন? যুক্তি আপনারা দিচ্ছেন না। আপনাদের করবার ক্ষমতা নাই। কেবল বড় গলায় চীৎকার করেন। এসব কথা বলে আই এ্যাম নট ডিফেন্ডিং মাই কেস এবং সেজন্য আর্গুমেন্ট করছি না। বড় গলায় চীৎকার না করে একবার পেছনের দিকে তাকান, দেখুন একবার ছিলেন ১৩ মাস, আর একবার ছিলেন ৯ মাস। আপনারা কি করেছেন? কিছুই করতে পারেননি, করেননি। এক বছরে আমরা গত ২৫ বছরে যে সেচের ব্যবস্থা হয়েছে তার ৫০ পারসেন্ট সেচের ব্যবস্থা হয়েছে, কম হয়েছে নিজেই স্বীকার করছি। কিন্তু প্রশ্ন হচ্ছে যে আমরা করেছি। এই বছর ২৪০টি ডীপ টিউবওয়েল করেছি, ৬০০টি রিভার লিফ্‌ট এবং ১০ হাজার স্যালো টিউবওয়েল করা হয়েছে। যে বছর চলেছে জুন মাস পর্য্যন্ত টাইম পাব, আমরা চেষ্টা করছি আরও করার। যেহেতু ইঞ্জিনীয়ার স্ট্রাইক করেছে, তার ফলে কাজের ব্যাঘাত ঘটেছে। আজকে সত্যিকারের মানুষের জন্য

কিছু যদি করতে চান, তাহলে সেচের ব্যবস্থা করতেই হবে, তা যদি না করেন কিছু হবে না। আপনারা যতই শ্রেণী সংগ্রামের কথা বলেন, যেভাবে বক্তৃতা করছেন, এগুলি অন্য দেশের কাছ থেকে ধার করা বক্তৃতা করছেন। ও করে কিছু হবে না যতক্ষণ পর্য্যন্ত না সেচের ব্যবস্থা করছেন। আমাদের টাকা সীমিত, এই টাকার মধ্যে আমরা প্রকল্প করছি--মাইনর ইরিগেশন কর্পোরেশন করেছি, এ বিষয়ে তো আপনারা একটা কথাও বললেন না? ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে, ফিনান্সিয়াল ইনস্টিটিউশন থেকে টাকা নিয়ে, কর্মসূচী নিয়ে কম্প্যাক্ট এরিয়া নিয়ে ছোট বড় মাঝারী প্রান্তিক চাষী যাতে এক সঙ্গে প্রোডাক্শন বাড়াতে পারে ছোটচাষী, ক্ষেতমজুর, ১২ মাস যাতে কাজ পায় তার জন্যই এই মাইনর ইরিগেশন কর্পোরেশন করেছি। এ বছর ১৫০টি ডীপ টিউবওয়েল করার জন্য প্রকল্প নিয়েছি। পাইপ পাওয়া যাচ্ছে না বলে এই জিনিষ পড়ে আছে, কাজ করতে করতে অনেক বাধা পড়েছে। সেই জিনিষ সরাতে হবে। আমরা এগিয়ে যাচ্ছি বিভিন্ন দিক দিয়ে। কেবল কথার কথা শুনিয়ে দেবার জন্য বলছি না, গতবারে বলেছিলাম মাইনর ইরিগেশন কর্পোরেশন করব, এটা করা হয়েছে। এই মাইনর ইরিগেশন কর্পোরেশনের মাধ্যমে আজকে সেচের এলাকা বাড়াতে হবে। এখনও অনেক জায়গায় সেচের ব্যবস্থা করা যায়নি। করেছি অনেক দু বছরে, তবুও যেখানে এক কোটি ৩৭ লক্ষ একর চাষের জমি তার মধ্যে কতটুকু হয়েছে? অনেক এরিয়া এখনও বাকী আছে। বিরাট কর্মযজ্ঞ আমাদের সামনে রয়েছে। তাই এক দিকে সি,এ,ডি,পি কমাণ্ড এরিয়া, আর এক দিকে এস,এফ,ডি,এ, মাইনর ইরিগেশন কর্পোরেশনও রয়েছে, বিভিন্ন দিকে আমরা এগিয়ে যাচ্ছি। এভাবে যদি আমরা এগিয়ে যাই, উন্নতি করতে পারি, দেখা যাবে ছোট চাষী এবং প্রান্তিক চাষী বেশী লাভবান হবে। সত্যিকারের প্রোডাক্শন বাড়বে, হাই-ইল্ডিং ভ্যারাইটি-র সুযোগ চাষীরা পাচ্ছে না বলে দেশের যে ক্ষতি হচ্ছে, তা থেকে আমরা বাঁচব এবং চাষীরাও বঞ্চনার হাত থেকে বাঁচবে।

আজকে আমাদের সকলকে এক সঙ্গে এই কর্মযজ্ঞ সুরু করতে হবে। কেবল সমালোচনা করলে আমরা গরীব মানুষের সমস্যার সমাধান করতে পারবো না। আজ আপনারা সকলে সহযোগিতার হাত নিয়ে এগিয়ে আসুন কি করে এই সমস্ত সার্বিক উন্নয়নমূলক প্রকল্পগুলিকে কার্য্যে রূপদান করতে পারা যায়। তাহলে এই দেশের সমস্যার সমাধান হয়ে যাবে। আপনি আমাদের বন্ধু হয়ে এসেছেন ঠিক, কিন্তু কেবল জামাটা আপনি উল্টো করে গায়ে দিয়েছেন কলারটা পেছনে দিয়ে। আপনারা জামাটা উল্টো করে পরে বলছেন--আপনাদের সঙ্গে আছি। জামাটা উল্টো করে পরে এদিকে ফিরে মুখটা দেখাচ্ছেন। ভাল করে ওগুলো পড়ে দেখুন। তাহলে দেখতে পাবেন, কেবল বলছেন--এ্যালায়েন্স করেছেন--আর প্রত্যেক খাতে বিরোধিতা করছেন। এ তো আমরা বুঝতে পারছি না--আপনাদের চরিত্রটা কী?

**Dr. Zainal Abedin :**

ওদের চরিত্রটাই খারাপ।

(লাফটার)

আজকে আপনারা যে সমস্ত কথা বলছেন--তা আজগুবি ও ভিত্তিহীন। বর্তমানে আমাদের সারের অভাব আছে ঠিকই--স্বীকার করি; আমাদের চীফ মিনিষ্টারও তা স্বীকার করেছেন। সারের আজকে গোটা পৃথিবীর বাজারে অভাব। আপনারা বলছেন--ইউ-পি, বা অমুক জায়গায় সার তারা বেশী পাচ্ছে--তা ঠিক নয়। সেখানকার চীফ মিনিষ্টার বলছেন--আমরা সার ঠিকমত পাচ্ছি না, সারের অভাব আছে। আজকে আমাদের সারের দরকার ছিল--আগষ্ট থেকে জানুয়ারী পর্য্যন্ত ২ লক্ষ ৯৩ হাজার মেট্রিক টনের, সেখানে মাত্র সাপ্লাই হয়েছে আমাদের ৪৫ হাজার মেট্রিক টন। আগষ্ট থেকে জানুয়ারী পর্য্যন্ত আরো ২৭ হাজার মেট্রিক টনের জন্য আমাদের দিক থেকে বার বার টেলিপ্রিন্টার আমাদের চীফ মিনিষ্টার কর্তৃক পাঠান হয়েছে। যেহেতু সারের অভাব আছে, আমরা চাইলেই

সার আমরা প্রোডিউস করতে পারি না। সে ইঙ্গিত আমরা দিয়েছি এই বছর ফেব্রুয়ারী থেকে জুলাই পর্যন্ত ১ লক্ষ ৩৭ হাজার মেট্রিক টন সারের দরকার আছে। কেন্দ্রীয় সরকার ৩৮ হাজার মেট্রিক টন দেবে বলেছে। তার মধ্যে ১৫ হাজার মেট্রিক টন এ্যালটমেন্ট করা হয়েছে। আসলে আমরা এ পর্যন্ত পেয়েছি সাড়ে চার হাজার মেট্রিক টন। আমাদের দুর্গাপুরে যে সার তৈরী হচ্ছে--তা লিফট করবার ব্যবস্থা করেছি এতদিন লেবার ট্রাবল ছিল বলে, তা লিফ্‌ট করতে পারিনি; সেখান থেকে চেষ্টা করে আরো ১৫ হাজার মেট্রিক টন নেওয়া যাবে। ভারতবর্ষে তো সারের অভাব আছেই, গোটা পৃথিবীর বাজারেই সারের অভাব।

আমরা সেচের ব্যবস্থার দিকে অনেক এগিয়ে এসেছি, অনেক সেচের ব্যবস্থা করেছি। কিন্তু সার না হলে প্রোডাকসান ভাল হবে না, ইল্ড ভাল হবে না। আপনি জানেন স্যার, ১৯৭১ সালে গমের ইল্ড পার হেকটর পাঞ্জাবে সব চেয়ে বেশী হয়েছে--পাঞ্জাব ইজ দি হাইয়েষ্ট--ভারতবর্ষের পাঞ্জাব প্রথম--এবং আমরা দ্বিতীয়--সেকেণ্ড প্লেস-এ এসেছি। কিন্তু সারের যেটা চাহিদা আমাদের, আগে যা দিচ্ছিল তার চেয়ে বেশী দিচ্ছে না। আমাদের চাষীরা এখন অনেক বেশী ফার্টিলাইজার মাইন্ডেড হয়ে গেছে। আমাদের সেচের ক্ষেত্র বেড়ে যাবার ফলে সারের চাহিদাও সেই অনুপাতে বেশী হয়ে গেছে। কিন্তু বেশী সার আমরা দিতে পারছি না। তাই এখন ভাবছি কম্পোষ্ট সারের কী করা যায়। কলকাতার আবর্জনা নিয়ে করা যায়। এ্যাগ্রো-ইনডাসট্রিস কর্পোরেশন তারা অলরেডি এর কাজ আরম্ভ করেছে। গুজরাট থেকে তারা দু'জন এক্সপার্ট নিয়ে এসে আরম্ভ করেছে। অন্যান্য আবর্জনা থেকেও এই কম্পোস্ট সার তৈরীর চেষ্টা করা হচ্ছে। আমরা নিজেরাও এই সম্পর্কে কয়েকটা স্কীম নিয়েছি। আমরা জানি যে কম্পোস্ট ইজ নট এ সাবস্টিটিউট ফর কেমিক্যাল ফার্টিলাইজার। কিন্তু ফর দি প্রেজার্ভেস ল্যান্ড এটা দরকার। আমরা আরও বলছি দুইটি প্রধান ফসলের মাঝখানে শুঁটি জাতীয় ফসল লাগালে ভাল হয়। এতে সার লাগে না--এটা নাইট্রোজেনের কাজ করে।

[8-10—8-20 p m ]

এইভাবে আমাদের এগোতে হচ্ছে। তাছাড়া আর একটা আশ্বাস দিচ্ছি সেটা চেষ্টা করা হচ্ছে এখনও ফাইনানসিয়াল গ্রান্ট পাইনি। আমরা সি. এ. ডি. পি. করেছি। আমরা এরিয়া বাড়াচ্ছি। আমরা সেচের ব্যবস্থা করছি। কিন্তু যদি আমরা সার না পাই তাহলে আমাদের সমস্ত কিছু ভেঙ্গে যাবে। আমরা যদি বিদ্যুৎ না পাই তাহলে আমাদের সমস্ত কিছু ভেঙ্গে যাবে। আমাদের বিদ্যুৎ বাড়াতে হবে। আমাদের বিদ্যুৎ মন্ত্রী বিদ্যুৎগতিতে এগিয়ে যাচ্ছেন। আজকে আমাদের এই সব সমস্যা রয়েছে। অথচ আমরা দেখছি যে, যে সমস্ত ইঞ্জিনীয়ার ষ্ট্রাইক করেছেন তাদের আপনারা সমর্থন করছেন। তারা আজকে সমস্ত কিছু বানচাল করে দিচ্ছে। আমরা আজ এগিয়ে যেতে চাচ্ছি অথচ তারা এই সমস্ত বানচাল করে দিতে চাচ্ছেন। আমরা আশা করি আপনারা সমালোচনার দৃষ্টি-ভঙ্গী না নিয়ে, সহযোগীতার দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের সভ্যদলের বন্ধুর মত সাহায্য করবেন, যাতে আপনারা যে সভ্যদলের বন্ধু আছেন তার প্রমাণ পাওয়া যাবে। আপনারা নিজেরা কিছু করতে পারেন নি। নিজেদের বেলায় সমস্ত কাজ খারাপ দিকে গেছে আর আপনারা আমাদের কাজের সমালোচনা করছেন। আমরা ভাল কাজ করলেও আপনারা সমালোচনা করছেন। আজকে সার উৎপাদন করবার জন্য আমরা কোল্ড বেসড্‌ ইনডাসট্রির কথা চিন্তা করছি। আমরা কোল্ড বেসড্‌ একটা প্ল্যান করবার জন্য আমরা চিন্তা করছি, এবং জয়েন্ট সেকটারে করবার চেষ্টা করছি। এটা একা আমাদের পক্ষে করা সম্ভব নয়। কারণ প্রচুর টাকার দরকার আছে, এই সমস্ত প্রকল্প এগিয়ে নিয়ে যেতে হলে। তাই আমি বলছি যে আমাদের দেশের সমস্ত ইকনমি নির্ভর করছে আমাদের কৃষির উপর। আমাদের নেশানাল ইনকাম যত তার ৫০ পারসেন্ট আসছে ডাইরেক্ট কৃষি হতে। আর বাকি ৫০ পারসেন্ট-এর ২৫ পারসেন্ট আসে এগ্রো বেসড্‌ ইনডাসট্রিস থেকে, যেমন আম, তুলো, চিনি ও জুট ইত্যাদি থেকে। ৭৫ পারসেন্ট অফ দি টোটাল ইনকাম আসে কৃষি থেকে। সুতরাং কৃষি হচ্ছে কী অফ দি হোল ইকনমি। সুতরাং আজকে

কৃষিকে বিঘ্ন করা চলবে না, একে ইগনোর করা চলবে না। উই হ্যাভ রিয়েলাইজ ইট এ্যান্ড উই হ্যাভ টেকেন স্কীমস। এই স্কীমগুলি যদি আমরা সত্যকারে ইমপ্লিমেন্ট করতে পারি সেইজন্য আমরা আপনাদের সহযোগিতা চাচ্ছি। যেহেতু আপনারা সি, পি, আই, আর আমরা এখানে আছি তাই বিরোধীতা আশা করি আপনারা করবেন না। আমরা আশাকরি যে প্রতিজ্ঞা নিয়ে আমরা বন্ধুত্ব করেছিলাম আমরা এ্যলায়েন্স করেছিলাম সে এ্যলায়েন্স রাখবার আপনারা চেষ্টা করবেন এবং আপনারা ভালভাবে এগিয়ে ভাল কাজে এগিয়ে আসবেন। কিন্তু দেখা গেল যে আপনারা তা করতে পারছেন না। কেবল আপনারা বোতাম টিপবেন, আপনারা উল্টোটা টিপবেন। আপনারা সমস্ত গ্রান্টগুলিতে বিরোধীতা করবেন অথচ আপনারা বন্ধুত্ব করছেন। এইভাবে হলে কখনও বন্ধুত্ব থাকতে পারে না। আমি এই প্রসঙ্গে একটা কথা বলি, অনেক যৌথ পরিবার আছে যাদের চার পাঁচ ভাই। যতদিন বিয়ে না করে ততদিন তাদের ভাব থাকে। বিয়ের পরে যদি সে বউ ঠিক না থাকে সেই বউ ভায়েদের মধ্যে রিলেসান ভেঙ্গে দেয়। সেই ভেঙ্গে দেওয়ার মত বউ মাঝে মাঝে আসে এবং তার-জন্য সে ভায়েদের মধ্যে বন্ধুত্বভাব ভাতৃত্বভাব নষ্ট হয়ে যায়। সেই নষ্ট হওয়ার ফলে ভায়ে ভায়ে গণ্ডোগোল হয়। সেইজন্য বলছিলাম যে আপনাদের নিয়ে ঘর করছি আপনারা হলের দজ্জাল মেয়ের মত--সেই ঘর ভাঙ্গার দল। আপনারা আমাদের শান্তিতে বাস করতে দেবেন না। আপনারা মাঝে মাঝে কাউকে রিএক্সানারি বলেন আবার কাউকে প্রগ্রেসিভ বলেন। আপনারা সেই ঘরভাঙ্গা বউ-এর মত। আপনারা একবার বলছেন রিএক্সানারি আবার একবার বলছেন প্রোগ্রেসিভ। এইভাবে আপনারা ভাঙ্গন ধরাবার চেষ্টা করছেন। কিন্তু কানাইবাবু আপনাকে আমি বলছি যে যতই চেষ্টা করুন সে ভাঙ্গা হবে না। আপনারা দজ্জাল বউয়ের মত এই জিনিস ভাঙ্গার জন্য অনেক রকম কৌশলের অবতারণা করেছেন--অবশ্য সে কৌশল আপনাদের ধরা পড়ে গেছে। কিন্তু সে কৌশলে আপনারা ভাঙ্গতে পারবেন না একথা আমি বলে যাচ্ছি। আমরা ঐ দজ্জাল বউকে নিয়ে ঘর করার অনেক চেষ্টা করেছি। এখন দেখছি সে বউকে নিয়ে ঘর করা যাবে না—এটা আমরা বেশ বুঝতে পারছি। আপনারা সব সময় বিরোধীতা করছেন অথচ বলছেন আমাদের সঙ্গে আছেন। যদি না থাকতে চান তাহলে বলুন। এই কথা বলে ওনারা সকলে মিলে যে সমস্ত কাট মোসান দিয়েছেন তার বিরোধীতা করছি এবং আশা করছি আপনারা আমার এই ব্যয়বরাদ্দ যা আমি এই হাউসের সামনে রেখেছি তা মঞ্জুর করবেন।

**Mr. Deputy Speaker** : I now put all the cut motions under Demand No. 52, except No. 5, on which, I understand, division will be claimed, to vote.

The motion of Shri Pradyot Kumar Mahanti that the amount of the Demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Dr. Sk. Omar Ali that the amount of the Demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Saroj Roy that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.

The motion of Shri Kanai Bhowmik that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and a division taken with the following result :—

NOES—60

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Abul Barkat Atawal Ghani Khan Chowdhuri Shri

Noes—Contd.

Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Mrityunjoy.
Basu, Shri Ajit Kumar (Mid.)
Basu, Shri Supriyo.
Bauri, Shri Durgadas.
Bhattacharyya, Shri Pradip.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Ekramul Haque Biswas, Shri
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Tarun Kanti.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Mondal, Shri Aftabuddin.
Moslehuddin Ahmed, Shri
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Mukhopadhyay, Shri Mahadeb.
Nag, Dr. Gopal Das.
Nurunnesa Sattar, Shrimati.
Panja, Shri Ajit Kumar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Debendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Radha Raman.
Samanta, Shri Tuhin Kumar.
Sarogi, Shri Ramkrishna.
Saren, Shri Dasarathi.
Sen, Shri Bholanath.
Sen, Shri Sisir Kumar.
Singha Roy, Shri Probodh Kumar.

Noes—Concld.

Tirkey, Shri Iswar Chandra.
Tudu, Shri Budhan Chandra.

AYES—12

Basu, Shri Chittaranjan.
Besterwitch, Shri A. H.
Bhattacharyya, Shri Harasankar.
Bhowmik, Shri Kanai.
Das Mohapatra, Shri Kamakhanandan
Dihidar, Shri Niranjan.
Duley, Shri Krishna Prosad.
Ghosal, Shri Satya.
Murmu, Shri Rabindra Nath
Panda, Shri Bhupal Chandra.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 12 and the Noes 60, the motion was lost.

The motion of Shri Abdus Sattar that a sum of Rs. 20,84,53,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings), and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings).", was then put and a division taken with the following result :—

AY[illegible] .8

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Abul Barkat Atawal Ghani Khan Chowdhury.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Mrityunjoy.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Basu, Shri Supriyo.
Bauri, Shri Durgadas.
Bhattacharyya, Shri Pradip.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Ekramul Haque Biswas, Shri.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Tarun Kanti.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.

Ayes—Concld.

Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Mondal, Shri Aftabuddin.
Moslehuddin Ahmed, Shri.
Mukhopadhaya, Shri Subrata.
Mukhopadhyay, Shri Mahadeb.
Nag, Dr. Gopal Das.
Nurunnesa Sattar, Shrimati.
Panja, Shri Ajit Kumar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar
Roy, Shri Debendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Radha Raman.
Samanta, Shri Tuhin Kumar.
Saraogi, Shri Ramkrishna.
Saren, Shri Dasarathi.
Sen, Shri Bholanath.
Sen, Shri Sisir Kumar.
Singha Roy, Shri Probodh Kumar.
Tirkey, Shri Iswar Chandra.
Tudu, Shri Budhan Chandra.

NOES—10

Basu, Shri Ajit Kumar (Singur).
Bhattacharyya, Shri Harasankar.
Bhowmik, Shri Kanai.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Dihidar, Shri Niranjan.
Duley, Shri Krishna Prosad.
Murmu, Shri Rabindra Nath.
Panda, Shri Bhupal Chandra.
Soren, Shri Jairam.

The Ayes being 58 and the Noes 10, the motion was carried.

**Demand No. 53**

The motion of Shri Nitaipada Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Saroj Roy that the amount of the Demand be reduced by Rs. 100 was then put and a division taken with the following result :—

NOES—59

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Abul Barkat Atawal Ghani Khan Chowdhury.

Noes—Contd.

Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Mrityunjoy.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Basu, Shri Supriyo.
Bauri, Shri Durgadas.
Bhattacharyya, Shri Pradip.
Biswas, Shri Ananda Mohan.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Ekramul Haque Biswas, Shri.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Tarun Kanti.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Mondal, Shri Aftabuddin.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Mukhopadhyay, Shri Mahadeb.
Nag, Dr. Gopal Das.
Nurunnesa Sattar, Shrimati.
Panja, Shri Ajit Kumar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Debendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Radha Raman.
Samanta, Shri Tuhin Kumar.
Saraogi, Shri Ramkrishna.
Saren, Shri Dasarathi.
Sen, Shri Bholanath.
Sen, Shri Sisir Kumar.
Singha Roy, Shri Probodh Kumar.
Tirkey, Shri Iswar Chandra.

AYES—12

Basu, Shri Chittaranjan.
Besterwitch, Shri A. H.
Bhattacharyya, Shri Harasankar.
Bhowmik, Shri Kanai.
Das Mohapatra, Shri Kamakhanandan.
Dihidar, Shri Niranjan.
Duley, Shri Krishna Prosad.
Ghosal, Shri Satya.
Murmu, Shri Rabindra Nath.
Panda, Shri Bhupal Chandra.
Shish Mohammad, Shri.
Soren, Shri Jairam.

The Ayes being 12 and the Noes 59 the motion was lost.

The motion of Shri Abdus Sattar that a sum of Rs. 14,00,71,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads : "306—Minor Irrigation, 307—Soil and Water Conservation, 308—Area Development, 506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development, and 706—Loans or Minor Irrigation, Soil Conservation and Area Development." was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8.28 p.m. till 1 p.m. on Thursday, the 21st March, 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Thursday, the 21st March, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 7 Ministers of State, 3 Deputy Ministers and 145 Members.

[ 1-00—1-10 p.m. ]

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker :** Honourable Members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

**STARRED QUESTIONS**

**(to which oral answers were given)**

**Blood Banks**

***267.** (Admitted question No. *21) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) the number of Blood Banks (voluntary and paying) operating in different hospitals in Calcutta at present; and

(b) if there is any Blood Bank in the rural areas ?

**Mr. Speaker :** Questions

**Shri Shish Mohammad :** Sir, on a point of order

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ১২ তারিখের কাট মোশান দিয়েছি। এখন পর্য্যন্ত যদি আমরা না পাই তাহলে কি করে বিতর্কে অংশ গ্রহণ করবো?

**Mr. Speaker :** 11th was fixed for giving notice of all the cut motions. My office received it on 14th of March.

**Shri Shish Mohammad :**

১৪ তারিখেরটা আছে। ১২ তারিখেরগুলি নেই।

**Mr Speaker :** I shall look into the matter. Now *267 admitted question No. *21.

**Shri Ajit Kumar Panja :** (a) Thirteen (13)

(b) There are Blood Banks in all the District Hospitals and some sub-divisional and other Hospitals located in Districts which administer blood transfusion service to the patients from rural

**Shri Md. Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই সমস্ত ব্লাড ব্যাংকে রক্ত প্লাজমা সংরক্ষণের ব্যবস্থা আছে কি না?

**Shri Ajit Kumar Panja :**

সংরক্ষণের ব্যবস্থা নিশ্চয় আছে এবং সেখানে সংরক্ষিত হয়। কিছু কিছু জায়গায় প্লাজমা আছে।

**Shri Md. Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন বিভিন্ন গ্রুপের রক্ত অনেক সময় দেখা যায় রুরাল এরিয়া ও সাবডিভিশনাল টাউন-এর হসপিটালগুলিতে পাওয়া যায় না। সেজন্য যাতে সমস্ত গ্রুপের রক্ত সমস্ত সাভডিভিশনাল টাউন ও রুমাল এরিয়ায় পাওয়া যায় তারজন্য কি ব্যবস্থা করেছেন?

**Shri Ajit Kumar Panja :**

আমরা চেষ্টা করছি ডিষ্ট্রিক্ট হসপিটাল এবং কলকাতায় যেখানে ব্লাড ব্যাংক আছে যাতে সব রকম চেষ্টা হয়। পার্টিকুলার কোন গ্রুপ যদি ব্যাংকে না থাকে, তবে ডোনার নেই, ডোনার পেলে যেকোন ব্লাড গ্রুপ আমরা সাপ্লাই করে থাকি। কিছু কিছু জায়গায় অভাব থাকে।

**Shri Md. Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয়, এই সমস্ত ক্ষেত্রে কলকাতা থেকে এই সমস্ত রুরাল এরিয়ায় রক্ত পাঠাবার কোন ব্যবস্থা আছে কি না জানাবেন কি?

**Shri Ajit Kumar Panja :**

যদি সেইরকম প্রয়োজন হয় তাহলে সেন্ট্রাল ব্লাড ব্যাংক আছে সেখান থেকে পাঠাবার ব্যবস্থা আছে।

**Dr. Ramendra Nath Dutt :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে পেয়িং কেসের চার্জ কত অর্থাৎ যেখানে পে করে রক্ত নিতে হয় সেখানে কত চার্জ লাগে পার বট্‌ল্‌?

**Shri Ajit Kumar Panja :**

এই প্রশ্ন ওঠেনা। আপনি নোটিশ দেবেন পরে জানাবো।

**Shri Tuhin Kumar Samanta :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে বর্তমানে স্বাস্থ্য বিভাগ থেকে আরো ব্লাড ব্যাংক খোলার কোন সিদ্ধান্ত বা পরিকল্পনা নিয়েছেন কি না?

**Shri Ajit Kumar Panja :**

হ্যাঁ, নেওয়া হয়েছে। আমরা ডিষ্ট্রিক্টগুলিতে যেখানে ছিলনা, সেখানে ব্লাড ব্যাংক করছি এবং ১৬টি ডিষ্ট্রিক্টে ব্লাড ব্যাংক করছি এবং সাবডিভিশনাল হসপিটালগুলিতে ব্লাড ব্যাংক-এর যত তাড়াতাড়ি ব্যবস্থা করতে পারি তার দিকে নজর দিয়েছি।

**Shri Tuhin Kumar Samanta :**

যে সমস্ত প্রাইমারী হেল্থ সেন্টারগুলি ওয়েল ইকুইপড, সেগুলিতে আপনার ব্লাড ব্যাংক করার কোন পরিকল্পনা আছে কি?

**Shri Ajit Kumar Panja :**

প্রাইমারী হেল্থ সেন্টার, যেগুলি ৫০ বেড বা তার বেশী বেডের আছে এবং যেখানে ইলেকট্রিসিটি ও রাস্তাঘাটের সুযোগ আছে সেখানে আমরা ব্লাড ব্যাংক করব। কিন্তু প্রথমে আমরা অনেকগুলি ডিস্ট্রিক্ট ছিল, সেখানে করেছি, এরপর আমরা সাব্‌ডিভিশন-গুলিতে করব, তারপর বড় প্রাইমারী হেল্থ সেন্টারগুলিতে করব।

**মহীশূর হইতে মৎস্য আমদানী**

*২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১।) **শ্রীঅশ্বিনী রায়** ঃ মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে মহীশূর হইতে মৎস্য আমদানীর কোনও প্রকল্প আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত প্রকল্পের বিস্তারিত বিবরণ ও উহা কবে নাগাত কার্যাকর হইবে বলিয়া আশা করা যায়?

**Mr. Speaker :** Starred question No. *269.

**Shri Santosh Kumar Roy :**

(ক) না।

(খ) এ প্রশ্ন উঠে না।

**Shri Aswini Kumar Roy :**

মহীশূর ম্যাঙ্গালোর মৎস্য কর্পোরেশন ২ বছর আগে আপনাদের কাছে একটা চিঠি দিয়েছিল, সে চিঠি পেয়েছেন কি, "স্বল্প দামে আমরা সামুদ্রিক মাছ কলকাতায় পৌছে দেব", এই ধরনের কোন করেসপনডেন্স ঐ ফিসারী কর্পোরেশনের সঙ্গে হয়েছে কি না, জানাবেন কি?

**Shri Santosh Kumar Roy :**

আপনার প্রশ্নের জবাব, না। তবে আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে একটা তথ্য জানাতে চাই যে, মহীশূর ম্যাঙ্গালোর ফিসারী কর্পোরেশনকে গভর্ণমেন্ট অফ ইন্‌ডিয়া চিঠি লিখেছিলেন এই বছরের ১৭ ফেব্রুয়ারী, যে ম্যাঙ্গালোর থেকে মাছ আনা যেতে পারে, সেন্ট্রাল ফিসারী কর্পোরেশন এই ব্যাপারে আলোচনা করছেন এবং তারা ঐ কর্পোরেশনের মিঃ জয়রাজকে এখানে আসবার জন্য জানিয়েছেন, তিনি এলে ঐ ব্যাপারে ফাইনালাইজড করবেন। এটা রাজ্য সরকারের ব্যাপার নয়।

**Shri Aswini Kumar Roy :**

রাজ্য সরকারকে চিঠি লেখেননি, সেন্ট্রাল ফিসারী কর্পোরেশনকে চিঠি লিখেছেন, এখন এই সম্ভাবনা নাকি আছে, যে তারা 8 টাকা কে,জি দরে কলকাতা শহরে মাছ বিক্রি করতে পারবেন। তাহলে আপনি এখন নিজে উদ্যোগী হয়ে ঐ ম্যাঙ্গালোর কর্পোরেশনকে চিঠি লিখবেন কি?

**Shri Santosh Kumar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, মাননীয় সদস্যর জানা উচিত যে অন্য রাজ্য থেকে মাছ আনার দায়িত্ব দিয়েই সেন্ট্রাল ফিসারী কর্পোরেশন গঠন করা হয়েছে। ভারত সরকার এই বিষয়ে সুস্পষ্ট দায়িত্ব তাদের দিয়েছেন। এদের আনবার জন্য যে ব্যবস্থা দরকার সব আছে, সুতরাং যখন ওরা আনছেই তখন রাজ্য সরকারের কোন উদ্যোগ নেই এই বিষয়ে। আমরা যদি বুঝতে পারি যে ওরা আনছেন না, তাহলে নিশ্চয়ই আমরা চেষ্টা করব।

**Shri Aswini Kumar Roy :**

কলকাতায় মাছ আনবার জন্য সেন্ট্রাল গভর্নমেন্টের পক্ষ থেকে সেন্ট্রাল ফিসারী কর্পো-রেশনকে বলেছিল কি এটা তাড়াতাড়ি করার জন্য?

**Shri Santosh Kumar Roy :**

১৭ তারিখে চিঠি এসেছে তারা ২১ তারিখে রিপ্লাই দিয়েছে, আমরা আশা করছি ২।৪ দিনের মধ্যে এই ব্যাপারটা ফাইনালাইজড হবে।

**Shri Md. Safiullah :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ম্যাকরেল, সাডিন, স্প্রিম প্রভৃতি মাছ বিশেষ করে সাডিন এবং স্প্রিম তারা ৩ টাকা করে বিক্রি করতে চান, এই ধরনের খবর আপনার ডিপার্টমেন্ট পেয়েছেন কি না?

**Shri Santosh Kumar Roy :**

আমি আগেই বলেছি যে আমাদের সঙ্গে কোন কথা হয়নি। ভারত সরকার সেন্ট্রাল ফিসারী কর্পোরেশনকে বলেছেন ঐ মাছ আনবার জন্য, তারা সমস্ত ব্যবস্থা করছেন যাতে ঐটা আনা যায়।

**Shri Md. Safiullah :**

আপনারা নিজেরা উদ্যোগী হয়ে সেন্ট্রাল ফিসারী কর্পোরেশনকে বাদ দিয়ে করবেন কি?

**Shri Santosh Kumar Roy :**

এর জবাব আমি আগেই দিয়েছি।

[1-10--1-20 p.m.]

**Shri Md. Safiullah :**

মহীশূর ছাড়া আরও যেসব কোসটাল রিজিয়ান আছে সেখানে মাছ পাওয়া যায় কিনা বা সংগ্রহ করা যায় কি না?

**Shri Santosh Kumar Roy :**

মাছের ঘাটতি পূরণের জন্য সেন্ট্রাল ফিসারীস কর্পোরেশন গঠন করা হয়েছে। এই কর্পোরেশন পশ্চিমবঙ্গ ও উদ্বৃত্ত মৎস এলাকার প্রতিনিধিদের নিয়ে গঠন করা হয়েছে। তাঁরা যেখানে পারবেন না সেখানে রাজ্য সরকার উদ্যোগ নেবেন। এখন যেখানে তাঁরা এই ব্যবস্থা করছেন সেখানে রাজ্য সরকারের করার কিছু নেই।

**Shri Md. Safiullah :**

রাজ্য সরকার সেন্ট্রাল ফিসারীস কর্পোরেশন-এর ভেতর দিয়ে কি ব্যবস্থা করছেন?

**Shri Santosh Kumar Roy :**

নরুইজান এড প্রোগ্রাম-এ ক্রিজিং-এর ব্যবস্থা করেছেন। কেন্দ্রীয় সরকার সি, এফ, সি,-কে বলেছেন পশ্চিমবঙ্গে মাছ নিয়ে যাবার ব্যবস্থা কর এবং যাতে বিভিন্ন উদ্বৃত্ব মৎস্য রাজ্য থেকে মাছ আনা যায় সে ব্যবস্থা সি, এফ, সি, করছেন।

**Shri Puranjoy Pramanik :**

গত সেপ্টেম্বর মাসে এই বিধান সভার পি, এ, সি,-র চেয়ারম্যান ম্যাঙ্গালোর থেকে মাছ আনার জন্য কোন চিঠি মন্ত্রী মহাশয়কে দিয়েছিলেন কি না?

**Shri Santosh Kumar Roy :**

আমি এখন বলতে পারছি না।

**Shri Puranjoy Pramanik :**

এখান থেকে পি, এ, সি, গিয়ে তাঁরা দেখে এসে বলেছেন তাঁরা মাছ সাপ্লাই করতে রাজী আছেন। সেই চিঠি আপনি পেয়েছেন কি না?

(উত্তর নাই)

**Shri Aswini Kumr Roy :**

This matter was brought into the notice of the Hon'ble Minister during questions last year and he assured that he would look into the matter Will he be pleased to let us know what action he has taken so far ?

**Shri Santosh Kumar Roy :**

আমার মনে পড়ছে না।

**Shri Md. Safiullah :**

আপনি এ্যাসিয়োরেন্স দিয়েছিলেন যে মাছ দেবেন, কিন্তু কোথায় সে মাছ? আপনাদের যে এক্সপোর্ট আছে তাঁরা বলেছেন ভাল চার সিড ফিসারিস সল্ট লেক-এ আছে বলে সমীক্ষায় বলেছেন। এইরকম এক্সপার্ট দিয়ে মাছ ধরাবেন?

(উত্তর নাই)

**Shri Pankoj Kumar Banerjee :**

পশ্চিমবাংলায় মাছ পাওয়া যাচ্ছে না বলে বাংলাদেশ থেকে ইলিশ মাছ এনে দেবেন কিন্তু তার কি হল?

**Shri Santosh Kumar Roy :**

সি, এফ, সি,-এর উপর ভারত সরকার ঐ দায়িত্ব দিয়েছেন তাতে বাংলাদেশে থেকে ৩ কোটি টাকার মত মাছ আনার ব্যবস্থা করা হয়েছে। রাজ্য সরকারের কোন ভূমিকা এতে নেই। আপনারা জানেন এ বিষয়ে চুক্তি যা হয়েছে তা ভারত সরকারের সঙ্গে বাংলাদেশের। অবশ্য এই মাছের বেশীর ভাগই পশ্চিমবাংলায় আনার ব্যবস্থা করা হয়েছে।

**Shri Aswini Kumar Roy :**

আপনার দপ্তর থেকে কোন দায়িত্বশীল অফিসার পাঠিয়ে সেখানকার মার্কেট স্টাডি করে মাছ আনার ব্যবস্থা করবেন কি?

**Mr. Speakar :** It is a request for action.

**চটকল শ্রমিকদের ই এস আই ও প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা না দেওয়ার অভিযোগ**

*২৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৩।) **শ্রীনিতাইপদ সরকার** ঃ শ্রম বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৪ সালের জানুয়ারী পর্যন্ত পশ্চিমবঙ্গের কতজন চটকল মালিক শ্রমিকদের জমা দেওয়া ই এস আই এবং প্রভিডেন্ট ফান্ডের টাকা সরকারের নিকট জমা দেন নাই; এবং

(খ) উক্ত মালিকদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা এবং হ'লে কতজনের বিরুদ্ধে ও কি কি ব্যবস্থা?

**Mr. Speakar :** Starred question No. *270—Shri Netaipada Sarkar.

**Shri Girija Bhusan Mukhopadhyay :**

স্যার নিতাইবাবু এখন নেই। তিনি আমাকে এটা উৎথাপন করতে অনুমতি দিয়ে গেছেন। হয়ত আপনাকে বলতে তিনি ভুলে গেছেন।

**Mr. Speakar :** No. He must write to me giving this information. However, I see that the question is an important one. If the Hon'ble Minister agrees he may read his answer. I have no objection to that. If he is agreeable or if he is interested to give answer he may do it.

**Dr. Gopal Das Nag :**

(ক) কর্মচারী রাজ্যবীমার ক্ষেত্রে ২০ জন এবং ভবিষ্যনির্ধির ক্ষেত্রে ৩০ জন চটকল মালিক সরকারের নিকট প্রদেয় টাকা জমা দেন নাই।

(খ) হ্যাঁ। কর্মচারী রাজ্যবীমা আইনলঙ্ঘনকারী চটকল মালিকদের সত্বর টাকা জমা দিবার জন্য নোটিশ দেওয়া হইয়াছে এবং তাহাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা অবলম্বনের কথাও বিবেচিত হইতেছে।

ভবিষ্যনিধি আইন লঙ্ঘনকারী ১০ জন চটকল মালিকের বিরুদ্ধে আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**Shri Girija Bhusan Mukhopadhyay :**

এই যে ২০ জন প্রভিডেন্ট ফান্ডে টাকা জমা দেয়নি এদের নাম বলবেন কি?

**Dr. Gopal Das Nag :** The 10 defaulting Jute Mills consist of one unexempted category of establishment and the rest belongs to exempted category of Jute Mills

The amount in default in respect of the unexempted Jute Mill, viz., M/s. Bharat Jute Mills Ltd., Howrah for the period from March, 1965 to September, 1968 and from February, 1973 to January, 1974, comes to about Rs. 5.15 lakhs. Nine other exempted category of Jute Mills failed to transfer a sum of about Rs 1.36 crores (as on 30-9-73) to their respective Boards of Trustees. The Board of Trustees of the said establishment, however, invested all the surplus money lying with them.

For purpose of recovery of Provident Fund arrears from the unexempted Jute Mill, legal action in the shape of recovery proceeding under Section 8 and prosecution under Section 14 of the Act had been taken. Prosecution cases ended in conviction of the employers.

In regard to exempted category of defaulting Jute Mills, besides prosecution under Section 14(2A) of the Employees' Provident Fund and Family Pension Fund Act, 1952, necessary action has been taken for cancellation of exemption in case of chronic defaulters.

**Shri Niranjan Dihidar :**

এই সমস্ত মালিকদের বিরুদ্ধে আইনের বিভিন্ন মারপ্যাঁচ না করে মিসা বা ডি, আই, আর, প্রয়োগ করবার কথা ভাবছেন কি?

**Dr. Gopal Das Nag :**

মিসা, ডি, আই, আর, দুটি ক্ষেত্র বর্তমানে যে অবস্থায় আছে তাতে প্রয়োগ করা যায় না। তবে যে এ্যামেন্ডমেন্টের প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকার করেছেন ঐ মিসা এ্যাক্টের সেই এ্যামেন্ডমেন্ট ভারত সরকারের অনুমোদন পেলে হয়ত প্রয়োগ করা যেতে পারে।

**Shri Niranjan Dihidar :**

যথা নিয়মে প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা না দেওয়ার ফলে যে সমস্ত শ্রমিকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে তাদের ক্ষতিপূরণের কোন ব্যবস্থার কথা ভাবছেন কি?

**Dr. Gopal Das Nag :**

প্রভিডেন্ট ফান্ড এন্ড পেনসান ভারত সরকারের আইন, এক বছর আগে পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার বা প্রাদেশিক সরকারগুলির হাতে কিছু কিছু দায়িত্ব এই আইন সম্বন্ধে ছিল। কিন্তু গত পার্লামেন্টের অধিবেশনে এই প্রভিডেন্ট ফান্ড এন্ড পেনসান এ্যাক্টের এ্যামেন্ডমেন্ট হওয়ার ফলে প্রাদেশিক সরকারগুলির হাতে যে যে ক্ষমতা, দায়িত্ব ছিল সমস্ত প্রত্যাহার করে নিয়ে রিজিওন্যাল প্রভিডেন্ট ফান্ড কমিশনারের হাতে ন্যাস্ত করা হয়েছে। সুতরাং এই বিষয়ে প্রাদেশিক সরকারের ব্যবস্থা গ্রহণ করার আইনানুগ আর কোন অধিকার নেই।

[1-20 —1-30 p.m.]

**Shri Niranjan Dihidar :**

প্রভিডেন্ট ফান্ড-এর টাকা জমা না দেবার ফলে যে সমস্ত শ্রমিকরা টাকা পায়নি তাদের কষ্ট লাঘবের জন্য তাদের সাবসিডি দেবেন কি?

**Dr. Gopal Das Nag :**

এটা রিলিফ দেবার ব্যাপার, এটা কমপেনসেসনের ব্যাপার নয়। এই ধরনের রিলিফ দেবার কোন পরিকল্পনা রাজ্য সরকারের নেই।

**Shri Rabindra Ghosh :**

যে সমস্ত মালিকরা শ্রমিকদের টাকা এ্যাকাউন্টে জমা দেয়নি তাদের কতদিনের মধ্যে কি ধরনের শাস্তি দেওয়া হবে জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

এগুলি কোর্টের মাধ্যমে হয় এবং আদালতের হুকুম মত যে কনভিকসন হয়েছে সেটা তাঁরা ভোগ করেন।

**Shri Rabindra Ghosh :**

যে সমস্ত মালিকরা শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ড এবং ই এস আই-এর টাকা জমা দেয়নি তাদের বিরুদ্ধে মিসা আইন প্রয়োগ করবার কথা যেটা ছিল সেটা কেন প্রয়োগ করা হয়নি জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

এর উত্তর বোধহয় ১ মিনিট আগে আমি দিয়েছি।

**Shri Harasankar Bhattacharyya :**

সরকার মালিকদের কতগুলি সুযোগ সুবিধা দেন, যেমন, সস্তাদরে বিদ্যুৎ, স্টেট ফাইনান্স কর্পোরেসন, রিহ্যাবিলিটেসন ফাইনান্স কর্পোরেসন ইত্যাদি। এই সমস্ত সুযোগ সুবিধা

এখনও মালিকদের দেওয়া হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে মালিকদের এই সমস্ত সুযোগ সুবি দেওয়া যখন রাজ্য সরকারের হাতেই রয়েছে তখন সেই সুযোগ সুবিধা বন্ধ করে দেব ব্যবস্থা সরকার করবেন কি?

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা বলছেন সেটা একটা ডেটারেন্ট মেজা এ সম্বন্ধে আমরা ভেবে দেখিনি। এই প্রশ্ন ভেবে দেখব।

### তফসিলী ও আদিবাসী ছাত্রছাত্রীদের অন্য ছাত্রাবাস

*২৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৩।) **শ্রীগঙ্গাধর প্রামাণিক**ঃ তফসিলী জাতি আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে তফসিলী ও আদিবাসী ও ছাত্র ও ছাত্রীর সংখ্যা বৃদ্ধি হওয়া সত্বেও ছাত্র বাসের সংখ্যা বৃদ্ধি না করার কারণ কি, এবং

(খ) এ বিষয়ে সরকারের কোন পরিকল্পনা আছে কি না?

**Shri Santosh Kumar Roy :**

(ক) তপশিলী ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য সরকারী ব্যয়ে নির্মিত ছাত্রাবাসে সংখ্যা সরকারের আর্থিক সামর্থ্যের সঙ্গে সঙ্গতি রাখিয়া প্রতি বৎসরই কিছু কিছু বৃদ্ধি পাইতেছে।

(খ হ্যাঁ। খসড়া পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় রাজ্য যোজনা খাতে তপশিলী ও আদিবাসী ছাত্রদের জন্য ছাত্রাবাস নির্মানকল্পে যথাসম্ভব অর্থের সংস্থান রাখা হইয়াছে।

**Shri Gangadhar Pramanick :**

মন্ত্রী মহাশয় বললেন প্রতি বছর ছাত্রাবাসের সংখ্যা বৃদ্ধি করা হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে ১৯৭২-৭৩ সালে কয়টা ছাত্রাবাস বৃদ্ধি হয়েছে এবং ওই বছরে ছাত্রসংখ্যা বৃদ্ধি পেয়েছে কিনা?

**Shri Santosh Kumar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় কি হয়েছে সেটা আমি বলতে পারি—এই জবারের জন্য আমি প্রস্তুত ছিলাম না। সিডিউল্ড কাস্ট বয়েজ হোস্টেল এবং সিডিউল্ড ট্রাইবস্ বয়েজ হোস্টেল সম্বন্ধে যদি ডিটেলস্ চান আমি পরে বলব।

**Shri Puranjoy Pramanik :**

অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। আমার প্রশ্ন ছিল তপশীল এবং আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য ছাত্রাবাস তৈরী হয়েছে কিনা এবং উনি তার উত্তর ঠিকমত দিতে পারেন নি। অর্থাৎ কোন্ সালে কি হয়েছে না হয়েছে সেটা উনি বলতে পারেন নি। তারপর প্রশ্ন ছিল, বর্তমানে তপশীল এবং আদিবাসী ছাত্রসংখ্যা বৃদ্ধি হওয়া সত্বেও ছাত্রাবাস বৃদ্ধি না করার কারণ কি? উনি বললেন ১৯৭২-৭৩ সালের কথা আমি বলতে পারি না। আমি জানতে চাই তপশীলরা সব সময় যেমন অপাংক্তেয় ছিল এখনও কি সেই রকম অপাংক্তেয় অবস্থাতেই থাকবে? মন্ত্রী মহাশয় ডিটেলস্ জবাব কেন দিচ্ছেন না?

**Shri Santosh Kumar Roy :**

ামি একথা বলিনি যে উত্তর দেবনা। আমি বলেছি ১৯৭২-৭৩ সালের তথ্য এখন আমি ়তে পারছি না। আপনারা যদি চান তাহলে আমি পরে ডিটেলস্ উত্তর দেব।

**Shri Gangadhar Pramanick :**

্যার, উনি উত্তর দেবার সময় বলেছেন যে আমরা অনুমোদন দিয়েছি, আমরা চাইছি দ্ধি পেয়েছে কিনা, অনুমোদন এবং বৃদ্ধি পাওয়া এই দুটো সম্পূর্ণ তফাৎ। আমরা চাইছি য়েছে কিনা?

**Shri Santosh Kumar Roy :**

ামি জবাবে বলেছি হ্যাঁ হয়েছে, ডিটেলসটা আমি এক্ষুনি দিতে পারছি না, উনি যদি শ্নটা রাখেন তাহলে আমি সমস্ত তথ্য আপনার মাধ্যমে এই সভায় পেশ করতে পারি।

**Shri Gangadhar Pramanick :**

থায় কোথায় কত হয়েছে এর উত্তরটা আপনি নেক্সট রোটেশানাল ডে'তে দেবেন, াপনি উত্তর দিতে পারলেন না--ইউ টেক টাইম এ্যান্ড কাইনডলি সাপ্লাই আস, তা না হলে াবার যদি প্রশ্ন করতে হয় পরের বছরে হবে, এবছরে আর হবে না--এইজন্য বলছি

**Shri Santosh Kumar Roy :**

নি যে লিস্ট্ চেয়েছেন স্যার, আপনি যদি অনুমতি দেন আমি লিস্ট্টা এই সভায় পেশ রতে পারি।

**Shri Gangadhar Pramanick :**

ননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে বাণী ভবনে যে ছাত্রাবাস আছে সেটা য় ধংসস্তূপে পরিণত হবার অবস্থায় এসেছে, এটার সম্পর্কে সরকারের বহুবার দৃষ্টি াকর্ষিত হয়েছে, স্বয়ং আপনি স্বীকার--আপনি নিজে বলেছেন এবং আমি

s a Chairman of the Committee for Welfare of Scheduled Castes and ribes

াপনার কাছে অনেকবার নিবেদন করেছি। বাণীভবন সম্বন্ধে এখনও পর্যন্ত কোন ব্যবস্থা ানি। উদয়ন ভবন--এটা একটা সংবাদপত্রের মালিকের বাড়ী, এর যা অবস্থা সেখানে ান মানুষ বাস করতে পারে না, বর্ষাকালে জল পড়ে, ছেলেদের পড়ার অসুবিধা হয়, ং সেখানে আজ ৫।৭ দিন হল ইলেকট্রিক কানেকশান কেটে দেওয়া হয়েছে, সেই নেকশান রেস্টোর করা হয়নি। এটাও সরকারের দৃষ্টি আকর্ষিত হয়েছে। এই রকম- ে যদি তপশিলী এবং আদিবাসী ছাত্ররা অসুবিধায় থাকে তাহলে এই ডিপার্টমেন্ট থার কি প্রয়োজনীয়তা আছে, এবং বারবার বলা সত্ত্বেও আপনারা কেন নিচ্ছেন না ষ্কারের জন্য সেটাই আমি জানতে চাই।

**Shri Santosh Kumar Roy :**

ননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে দুটী ছাত্রাবাসের কথা বললেন সেই দুটী ছাত্রাবাসই ছ শিক্ষা বিভাগের সুতরাং এই প্রশ্নটা শিক্ষাবিভাগকে করলেই ভাল হত।

**Shri Gangadhar Pramanicck :**

ননীয় অধ্যক্ষ মহাশয়, তপশিলী দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় বললেন যে এই দুটী াবাস শিক্ষা বিভাগের অন্তরগত। এবং এই প্রশ্নটা শিক্ষা বিভাগকেই করতে। তাঁকে ছি যে যখন এই প্রশ্নটা তাঁর বিভাগে গেল তখন তিনি শিক্ষা বিভাগের সঙ্গে যোগাযোগ

করে তারা কি করেছেন তপশিলী ছাত্রদের স্বার্থ রক্ষার জন্য সেটা তিনি জেনে আমাদের কাছে বললেন না কেন?

**Shri Santosh Kumar Roy :**

আমি শিক্ষা বিভাগের সঙ্গে যোগাযোগ করে জবাব দেব।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি যখন ঐ দুটী ছাত্রাবাসের অবস্থা খারাপ দেখে আপনার কাছে আবেদন করা হয়েছিল, আপনি তখন শিক্ষা দপ্তরের সঙ্গে যোগাযোগ করে কি ব্যবস্থা অবলম্বন করেছিলেন?

**Shri Santosh Kumar Roy :**

শিক্ষা দপ্তর এই দুটী ছাত্রাবাস পুনসংস্কারের ব্যবস্থা করছেন বলে আমি জানতে পেরেছি।

**Shri Gangadhar Pramanick :**

কতখানি সংস্কার করা হয়েছে?

**Shri Santosh Kumar Roy :**

এ সম্বন্ধে শিক্ষা দপ্তরকে জিজ্ঞাসা করুন, আমাকে করছেন কেন?

**Shri Pradip Kumar Palit ;**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি এই প্রশ্নটা শিক্ষা দপ্তরেরই হয় তাহলে এই দপ্তরে গেল কি করে?

(নো রিপ্লাই)

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই সরকার প্রতিষ্ঠিত হবার পর আজ পর্যন্ত কয়টা আদিবাসী ও তপশিলী ছাত্রদের জন্য ছাত্রাবাস গঠিত হয়েছে।

**Shri Santosh Kumar Roy :**

এ সম্বন্ধে বিস্তারিত তথ্য আমার কাছে এখন নাই, তবে গত বছরে যে কয়টী ছাত্রাবাস অনুমোদিত হয়েছে তার সংখ্যা আমার কাছে আছে, ইয়ার ওয়াইজ ভাগ করা নাই, যদি ইয়ার ওয়াইজ চান তাহলে পরে আমি দিতে পারি।

[1-30—1-40 p.m.]

**Mr. Speakar :**

এই প্রশ্নটা হচ্ছে, দুটি তপশিলী ছাত্রদের হোস্টেল--একটি বাণী ভবন, আর একটি ওয়েলেসলি স্ট্রীটে এই দুটি বিষয় তাঁরা জানতে চান, বাড়ী দুটি ভেঙ্গে পড়ে যাচ্ছে, এ সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করেছেন, আপনার ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করেছেন। এই সম্পর্কে কোন ব্যবস্থা নেওয়া হয় নি কেন, এটাই মাননীয় সদস্যরা জানতে চান।

**Shri Santosh Kumar Roy :**

আপনি স্যার, নিজেও অবগত আছেন, আপনিও বলেছেন, এটা শিক্ষা বিভাগের ব্যাপার, শিক্ষা বিভাগ সংস্কারের ব্যবস্থা করছেন, এই ছাত্রাবাস সংস্কারের দায়িত্ব আমার দপ্তরের অধীনে নয়।

**Shri Gangadhar Pramanick :**

আপনার যে ডিপার্টমেন্ট,

this Department is meant for the Welfare of the Schedule Castes and Scheduled Tribes.

সেই ওয়েলফেয়ার সম্পর্কে আপনি কি ব্যবস্থা করেছেন, আপনি শিক্ষা দপ্তরের কথা বলে দায়িত্ব এড়িয়ে যাচ্ছেন, আপনি আপনার ডিপার্টমেন্ট কেন কর্ত্তব্য করছেন না, সেই কৈফিয়ত চাইছি।

**Shri Santosh Kumar Roy :**

আমি আমার দপ্তর কোন দায়িত্ব এড়িয়ে যেতে চাচ্ছি না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজেও জানেন একজন মন্ত্রীর পক্ষে, যা অন্য দপ্তরের অন্তর্গত, তারা সংস্কারের কি ব্যবস্থা করেছেন কি হচ্ছে, ডে টু ডে কি হচ্ছে তার বিস্তারিত তথ্য আমার পক্ষে দেওয়া সম্ভব নয়। আমার দপ্তরের বললে, আমি জানাতে পারব।

**Shri Gangadhar Pramanick :**

অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আপনার দপ্তরের কাজ কি? দিস্ ডিপার্টমেন্ট ইজ দেয়ার ফর দি ওয়েলফেয়ার অব দি শেডুল্ড কাস্টস্ এন্ড শেডুল্ড ট্রাইব্স। এটা দেখা আপনার কর্ত্তব্য তাঁরা হোস্টেলের জন্য যদি কিছু না করে, উনি কি করবেন বলুন।

**Mr. Speaker :**

মেম্বাররা আপনার দপ্তরে লিখেছেন এডুকেশন দপ্তরেও লিখেছেন, মেনি অনারেবল মেম্বারস্ এ্যাপ্রোচ্ড মি। আমি আপনার কাছে ফরওয়ার্ড করে পাঠিয়েছি তাঁদের গ্রিভান্স। ক্যান ইউ গিভ এ্যান এ্যাসিওরেন্স। আপনি শিক্ষা দপ্তরে রেফার করলেন কিন্তু ওভার অল রেসপন্সিবিলিটি তো আপনার ডিপার্টমেন্টের।

**Shri Santosh Kumar Roy :**

আমি যতদূর জেনেছি শিক্ষা দপ্তর এ সম্বন্ধে সংস্কারের একটা ব্যবস্থা করছে।

**Shri Gangadhar Pramanick :**

কি ব্যবস্থা করছে?

**Shri Santosh Kumar Roy :**

আমি ডিটেল্স্ দিতে পারছি না।

**Shri Abdul Bari Biswas :**

আপনার বিভাগ আদিবাসী এবং তপশিলীদের কল্যাণ দপ্তর বিভাগ, সেই বিভাগেই কোশ্চেন দেওয়া হয়েছে, আপনি উত্তর দিতে গিয়ে বলছেন, এটা এডুকেশন দপ্তরের অধীনে পড়ে। আমার বক্তব্য হচ্ছে এই তপশিলী জাতি এবং আদিবাসীদের উন্নয়ন দপ্তরের মন্ত্রী হিসাবে দুটি ছাত্রাবাসের উন্নয়নের জন্য কি সুষ্ঠু ব্যবস্থা করবেন, বা করছেন কিনা, এটা করা সম্ভব কিনা, এটা দয়া করে জানান।

**Shri Santosh Kumar Roy :**

এটা শিক্ষা বিভাগ যদি সংস্কার করে দিতে না পারে, তাহলে আমার তপশিলী এবং আদিবাসী কল্যাণ দপ্তর থেকে ব্যবস্থা নেবে—এই আশ্বাস আমি মাননীয় সদস্যদের দিতে পারি, তবে আমি জেনেছি যে শিক্ষা দপ্তর এটা সংস্কারের ব্যবস্থা করছে।

**Shri Abdul Bari Biswas :**

এই প্রশ্ন পাবার পর আপনার দৃষ্টিতে এটা এসেছে, এটা একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনারা দপ্তর থেকে এডুকেশন ডিরেক্টরেটের কাছে জানিয়ে দিয়েছেন, আপনার দপ্তর থেকে কিছু করতে পারেন কিনা, আপনার কোন এ্যাসিস্টেন্স তাদের দরকার আছে কিনা সেটা দয়া করে জানাবেন কি?

**Shri Santosh Kumar Roy :**

এটা প্রশ্নে নাই, সাপ্লিমেন্টারিতে এসেছে।

**Shri Aftabuddin Mondal :**

প্রশ্ন করেছে সিডিউল্ড কাস্ট এবং আদিবাসী কল্যাণ দপ্তরে, তাদের ওয়েলফেয়ারের দায়িত্ব তো আপনারাই।

**Shri Santosh Kumar Roy :**

দু কোটি টাকা দিয়ে সমস্ত দায়িত্ব আমাকে দেওয়া যায়না।

**Mr. Speaker :**

যখন মিনিষ্টার বলছেন এই দায়িত্ব অরিজিনালি এডুকেশন ডিপার্টমেন্টের উপর হ্যাণ্ড-ওভার করা আছে। কাজেই সেটা দেখার দায়িত্ব তাঁর নয়। এডুকেশন ডিপার্টমেন্টের সে ক্ষেত্রে আমি বলবো--আপনারা এই বিষয়ে একটা সর্ট নোটিশ কোশ্চেন দেন। তাহলে এডুকেশন ডিপার্টমেন্ট এই সম্পর্কে কি করেছে না করেছে সব জানতে পারা যাবে।

**Shri Gangadhar Pramanick :**

মিঃ স্পীকার স্যার, কথা হচ্ছে--ওয়েলফেয়ার ফর দি সিডিউল্ড কাস্ট এ্যান্ড সিডিউল্ড ট্রাইবস এই ডিপার্টমেন্টের দায়িত্ব। ঐ যে হোস্টেল দুটি রাখা হয়েছে--এগুলিও তাদের ওয়েলফেয়ারের জন্য। কিন্তু ৫।৭ বছর ধরে এই রকম ভাঙ্গাচোরা অবস্থায় হোস্টেল দুটী পড়ে আছে। এ সম্বন্ধে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করা সত্বেও তিনি কী কী ব্যবস্থা অবলম্বন করেছেন যাতে তাদের ওয়েলফেয়ার ঠিকমত হয়? এটাই জানতে চাচ্ছি--তিনি শুধু শিক্ষা দপ্তরকে দেখাচ্ছেন।

**Mr. Speakar :**

দ্যাট ইজ এ্যান এ্যাকাডেমিক কোশ্চেন কিন্তু আমাদের বিভিন্ন দপ্তরের কিছু কিছু দায়িত্ব আছে যদিও ওভার অল রেসপনসিবিলিটি এই বিভাগের রয়েছে, তাঁরা তাই একজিকিউট করছেন। এডুকেশন ডিপার্টমেন্টের দায়িত্ব রয়েছে সিডিউল্ড কাস্টস্ এলাকার প্রাইমারী স্কুল কোথায় কী হবে তা দেখাশুনা করা; হেল্থ ডিপার্টমেন্ট তাদের হেল্থ সম্বন্ধে দেখা-শোনা করবেন। ল্যান্ড রেভেনিউ ডিপার্টমেন্ট দেখবে ল্যান্ড ডিষ্ট্রিবিউসান-এর ক্ষেত্রে তাদের সকলের স্বার্থ রক্ষিত হচ্ছে কি না। কাজেই সমস্ত ডিপার্টমেন্টের সঙ্গে সিডিউল্ড কাস্ট এ্যান্ড সিডিউল্ড ট্রাইবস্ এর ব্যাপারটা জড়িয়ে আছে। ওঁর একার যে সব দায়িত্ব নয় তাই তিনি বলছেন।

**Shri Gangadhar Pramanick :**

আমি আপনার সঙ্গে একমত। তবে অন্যান্য দপ্তর সিডিউল্ড কাস্টদের ওয়েলফেয়ারের জন্য কী করছে কি না করছে তার তত্ত্বাবধান করা কি এই ডিপার্টমেন্টের উচিত নয়? সেই তত্ত্বাবধান মন্ত্রী মহাশয় করছেন কি না?

**Shri Pankaj Kumar Banerjee** :

সিডিউল্ড কাস্ট ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট কি শুধু বিভিন্ন দপ্তরে বিভিন্ন জিনিষ চিঠি-পত্র ফরোয়ার্ড করবে পোষ্ট অফিসের মত তাদের কর্তব্য কি এটা দেখাশুনা করা নয় যে তাদের পলিসি ঠিক ঠিক ইমপ্লিমেনটেড হচ্ছে কি না বিভিন্ন দপ্তরে?

**Shri Monoranjan Pramanick** :

যখন মন্ত্রী মহাশয় তপশীলী ছাত্র-ছাত্রীদের সংশ্লিষ্ট ওয়েলফেয়ার সম্বন্ধে সম্যক তথ্যাদি জানাতে পারছেন না, তখন আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অনুরোধ করবো, এই কোশ্চেনটা হেল্ড ওভার রাখা হোক তিনি এ সম্বন্ধে সঠিক তথ্য জেনে হাউসে একট বিবৃতি দেবেন। এই দাবী আমি করছি।

**Shri Santosh Kumar Roy** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বোধ হয় আমার উত্তর গুলো মনোযোগ দিয়ে শোনেন নি। তাই এই কথা বলছেন।

**Shri Monoranjan Pramanick** :

আপনি জানেন না। আপনি গ্রাম বাংলার তপশীলীদের উন্নতির জন্য কী কী করেছেন-- তা বলতে পারেন? তার কোন তথ্য আপনার কাছে নাই!

**Shri Santosh Kumar Roy** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য উত্তেজিত হয়ে পড়েছেন।

(এ ভয়েস: ছাত্ররা পড়তে পারছে না, আর উত্তেজিত হবো না?)

আপনি তো স্যার দেখেছেন সব প্রশ্নে জবাব ঠিক ঠিক ভাবে দেওয়া হয়েছে। আর সাপ্লি-মেনটারি আকারে যে সব প্রশ্ন উঠেছে--সেই হোস্টেল দুটোর সংস্কারের ভার আমার দপ্তরের নয়, সেটা শিক্ষা দপ্তরের অধীন। আমি বার বার করে বলছি--শিক্ষা দপ্তর হোস্টেল দুটীর সংস্কারের জন্য ব্যবস্থা নিয়েছেন। কিন্তু কতটুকু কি কাজ সেখানে হয়েছে তার জবাব আমি এখনই দিতে পারছি না। যদি সেটা আমার কাছে চান, আমি জেনে নিয়ে জবাব দেব।

**Mr. Speaker** : You please table a short-notice question on this issue and I shall see that the Education Minister comes prepared for answering all the supplementaries.

**Shri Santosh Kumar Roy** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের উদ্বেগের কারণটা বুঝতে পারি। আমি তাঁদের জানাতে চাই--সিডিউল্ড কাস্টদের এই হোস্টেল দুটী সংস্কারের কোন ব্যবস্থা যদি আমাদের শিক্ষা দপ্তর না করেন, তাহলে আমার দপ্তর এই দুটো সংস্কারের ব্যবস্থা করবেন, এই আশ্বাস আমি আপনাদের দিতে পারি।

### বার্ধক্য ভাতা

***272**। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৪।) **শ্রীসুধীরচন্দ্র দাস** : ত্রাণ ও কল্যাণ বিভাগের **মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক** জানাইবেন কি—

**(ক) দুঃস্থদের বার্ধক্য ভাতা দেওয়ার প্রথা এখনও চালু আছে কি না;**

(খ) চালু থাকিলে, ঐ ভাতার হার ও ভাতা-গ্রহীতার সংখ্যা বর্তমানে কোন্ জেলায় ক

(গ) বর্তমান দ্রব্যমূল্য বৃদ্ধিজনিত অর্থনৈতিক অবস্থার পরিপ্রেক্ষিতে উক্ত ভাতা বৃ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(ঘ) থাকিলে, কবে নাগাত উহা বৃদ্ধি করা হইবে?

[1-40—1-50 p.m.]

**Shri Santosh Kumar Roy :**

(ক) আছে;

(খ) হার ঃ— মাসিক ২০ (কুড়ি টাকা) জেলাওয়ারী ভাতাগ্রহীতার সংখ্যা ঃ—

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (১) কলিকাতা | — | — | — | — | ১৫০০ |
| (২) ২৪-পরগনা | — | — | — | — | ১২৭৯ |
| (৩) মেদিনীপুর | — | — | — | — | ১০০০ |
| (৪) বৰ্দ্ধমান | — | — | — | — | ৯৯৭ |
| (৫) হুগলী | — | — | — | — | ৮৩৫ |
| (৬) নদীয়া | — | — | — | — | ৮০০ |
| (৭) মুর্শিদাবাদ | — | — | — | — | ৪৮৩ |
| (৮) বাঁকুড়া | — | — | — | — | ৫০০ |
| (৯) হাওড়া | — | — | — | — | ৩৯০ |
| (১০) কুচবিহার | — | — | — | — | ৩৯৯ |
| (১১) মালদা | — | — | — | — | ৩২৯ |
| (১২) পুরুলিয়া | — | — | — | — | ৩৪৮ |
| (১৩) পশ্চিম দিনাজপুর | — | — | — | — | ৩২৬ |
| (১৪) জলপাইগুড়ি | — | — | — | — | ৩৪১ |
| (১৫) বীরভূম | — | — | — | — | ২৩৭ |
| (১৬) দার্জ্জিলিং | — | — | — | — | ১৪৮ |

(গ) বর্ত্তমানে নাই;

(ঘ) প্রশ্ন উঠে না।

**Shri Sudhir Chandra Das :**

আপনি যে টাকার কথা বললেন এই টাকা বাড়াবার কোন সম্ভাবনা আছে?

**Shri Santosh Kumar Roy :**

আমাদের সীমিত অর্থের মধ্যে করতে হয়, তাতে এখনই আমরা করে উঠতে পাচ্ছি না তবে মাননীয় সদস্যরা যেভাবে বলছেন তাতে আমি বিষয়টি চিন্তা করবো।

**Shri Sudhir Chandra Das :**

এই যে এদের ২০ টাকা করে দেন এই টাকা কি মাসে মাসে পাঠান হয়?

**Shri Santosh Kumar Roy :**

আপনি ব্যাপারটা জানেন, মাসে মাসে পাঠানোর কথা কিন্তু তা হয় না।

**Sori Sudhir Candra Das :**

অনেকে পান না, যা যায় তা অনেক দেরী করে যায়। যাতে তাড়াতাড়ি যায় তা দেখবেন কি?

**Shri Santosh Kumar Roy :**

আমি দেখবো যাতে মাসে মাসে যায়।

**Shri Monoranjan Pramanick :**

দ্রব্যমূল্য বৃদ্ধি জনিত অবস্থায় তাদের মাত্র ২০ টাকা করে দেওয়া হয়। এই টাকা বাড়াবার কোন পরিকল্পনা আছে কি—ও কিভাবে টাকা দেওয়া হয় জানাবেন কি?

**Shri Santosh Kumar Roy :**

আমি আগেই জানিয়েছি যে আমাদের সীমিত অর্থের মধ্যে আমাদের করতে হয়। এখনই বাড়ান সম্ভব নয়। তবে যেভাবে প্রশ্ন এসেছে তাতে আমি বিবেচনা করবো।

**Shri Kashinath Misra :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে ৬৫ বছর বয়স যাদের সেই সমস্ত দুঃস্থ ব্যক্তিদের বার্দ্ধক্য ভাতা দেওয়া হয়, তা তাদের দরখাস্ত করবার পর মারা গেলেও দেখা যাচ্ছে যে তারা বার্দ্ধক্য ভাতা পান না। আপনার কাছে এরূপ কেস আছে কিনা সেটা জানাবেন কি?

**Shri Santosh Kumar Roy :**

সমস্ত লোককে ভাতা দেবার প্রশ্ন নেই। তারা আবেদন করলে ও আবেদন মঞ্জুর হলে যা মারা গেলেই পান, মারা গেলে পান না।

**Shri Kashinath Misra :**

আমার প্রশ্ন হচ্ছে যে দরখাস্ত করেছে, মঞ্জুর হয়েছে সেই ভদ্রলোক বা ভদ্রমহিলা পান নি। সময়ে দরখাস্ত করেও পান না। মারা যাবার পরও দেখা যাচ্ছে এ অবস্থা।

**Shri Santosh Kumar Roy :**

আমি আগেই বলেছি যে ৬৫ বছর বয়স হলেই তারা এই টাকা পান না, আমাদের টাকা সীমিত। একজন মারা না গেলে তার জায়গায় নূতন করে পাবার কোন ব্যবস্থা নেই।

**Shri Mohammad Dedar Baksh :**

এই ৬৫ বছর যাদের বয়স, যারা এই ভাতা পান তারা যাতে মাসে মাসে ঐ ২০ টাকা করে পেতে পারেন তার ব্যবস্থা করবেন?

**Shri Santosh Kumar Roy :**

যাতে মাসে মাসে পান তা আমি দেখবো।

### জাঙ্গিপাড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের শয্যাসংখ্যা বৃদ্ধি

*২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৪১।) **শ্রীগণেশ হাটুই** : স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জাঙ্গিপাড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের শয্যাসংখ্যা ২৫ হইতে ৫০ করা হইবে; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাত উহা কার্যকরী করা হইবে?

**Shri Ajit Kumar Panja :**

(ক) এবং (খ) জাঙ্গিপাড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের শয্যাসংখ্যা ২৫ থেকে ৫০ করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। প্রস্তাবটি অনুমোদিত হ'লে কার্য্যকরী করা হবে।

**Shri Ganesh Hatui :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আনন্দের সঙ্গে জানাচ্ছি যে আমাদের সরকার বিশেষকরে পল্লী অঞ্চলের জন্য এই যে ব্যবস্থা করলেন তারজন্য তিনি ধন্যবাদের যোগ্য। তবে একটি প্রশ্ন রাখছি যে এই হেল্থ সেন্টারে ২৫ থেকে ৫০ বেড করার জন্য কতজন ডাক্তার ও কতজন ক্লাস থ্রি ও ক্লাস ফোর কর্মী নিয়োগ করা হবে?

**Shri Ajit Kumar Panja :**

আমাদের গভর্ণমেন্টের যে স্ট্যাটিসটিক্স আছে সেই অনুযায়ী হবে। তবে এটা এখন আটকে রয়েছে এইজন্য যে একজন গেজেটেড মেডিক্যাল অফিসার ঐ আরও ২৫ বেড করার জন্য দরকার এবং সেটার অনুমোদন হয়ে গেলেই আমি চালু করে দেবো।

**Shri Ganesh Hatui :**

এই ২৫ থেকে ৫০ বেড করার জন্য সরকারের অতিরিক্ত কত টাকা খরচ হবে?

**Shri Ajit Kumar Panja :**

২৫ থেকে আরও ২৫ বেড করার জন্য অতিরিক্ত ৮৪ হাজার টাকা বরাদ্দের প্রয়োজন হবে।

### পশ্চিম দিনাজপুর জেলায় লেপ্রসি সেন্টার

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩১১।) ডাঃ রমেন্দ্রনাথ দত্ত ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলায় কতকগুলি লেপ্রসি সেন্টার খোলা হয়েছে;

(খ) সত্য হ'লে উক্ত লেপ্রসি সেন্টারগুলিতে কয়জন ডাক্তার আছেন ও তাদের মধ্যে কয়জন লেপ্রসি রোগ বিষয়ে ট্রেনিংপ্রাপ্ত; এবং

(গ) ঐ সেন্টারগুলি খোলার আগে কোন প্রকার সার্ভে করা হয়েছিল কি?

**Shri Ajit Kumar Panja :**

(ক) একটি লেপ্রসি ট্রিট্মেন্ট সেন্টার ও চারটি সাবসেন্টার খোলা হয়েছে।

(খ) উক্ত চারটি সাবসেন্টার সহ লেপ্রসি ট্রিট্মেন্ট সেন্টারের জন্য বর্তমানে একজন ডাক্তার আছেন। তিনি লেপ্রসি বিষয়ে ট্রেনিং প্রাপ্ত নন।

(গ) হ্যাঁ।

**Shri Ramendra Nath Dutt :**

আপনি বললেন যে সেখানে ট্রেনিংপ্রাপ্ত ডাক্তার নাই। আমার প্রশ্ন হচ্ছে ওখানে ট্রেনিংপ্রাপ্ত ডাক্তার দেওয়া হোল না কেন?

**Shri Ajit Kumar Panja** :

এর কারণ মাননীয় সদস্য নিশ্চয় জানেন যেহেতু তিনি ডাক্তার যে পাবলিক হেল্থ সেন্টারে বিশেষতঃ লেপ্রসি টি, বি, চেষ্ট ক্লিনিক এই সমস্ত বিষয়ে আমরা ডাক্তারদের আগ্রহী করতে পারছি না বলে।

**Shri Ramendra Nath Dutt** :

আপনারা লেপ্রসি ইত্যাদি বিষয়ে ট্রেনিং দেবার কোন ব্যবস্থা রেখেছেন কিনা, বা এই রকম কোন এ্যাডভারটাইজ করেছেন কিনা বা করে থাকলে সেখানে ডাক্তার পেয়েছেন কিনা?

**Shri Ajit Kumar Panja** :

ব্যবস্থা আছে, কিন্তু টি,বি, লেপ্রসি এই সমস্ত বিষয়ে পড়বার জন্য বা ট্রেনিং নেবার জন্য সেরকম ডাক্তার পাচ্ছি না।

**Shri Ramendra Nath Dutt** :

এগুলি খুব রিস্কি জব, তাই এই সমস্ত ব্যাপারে স্পেশ্যাল ষ্টাইপেন্ড দেওয়া হয় কিনা?

**Shri Ajit Kumar Panja** :

স্পেশ্যাল ষ্টাইপেন্ড দেওয়া হয় কিনা এ জানার জন্য আপনি নোটিশ দেবেন জানিয়ে দেবো। এরমধ্যে এ সম্বন্ধে কিছু পাচ্ছি না, এবং আমারও এ বিষয়ে জানা নাই।

**Shri Sudhir Chandra Das ;**

আপনি বললেন সার্ভে হয়েছে, সেইজন্য আমি জানতে চাই যে ঐ এলাকায় কত কুষ্ঠরোগী আছে এইরকম কোন সার্ভে রিপোর্ট আপনার কাছে আছে?

**Shri Ajit Kumar Panja** :

হ্যাঁ আছে, ১০ হাজার ৮ শত ১৫।

**Shri Kashinath Misra** :

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে শুধু লেপ্রসি হেল্থ সেন্টার খোলার পরিকল্পনা সরকার গ্রহণ করছেন কিনা?

**Shri Ajit Kumar Panja** :

আমরা শুধু লেপ্রসি হেল্থ সেন্টার খোলার কথা ভাবছি না। তবে আমরা চেষ্টা করছি যে ফিফথ্ প্ল্যানে যে রুর‍্যাল হসপিট্যাল করা হবে—গ্রামে ঐসব স্বাস্থ্যকেন্দ্রে যাতে স্কীন ক্লিনিক রাখবার জন্য ব্যবস্থা নেবার কথা ভাবছি যাতে সেখানে এইসমস্ত চিকিৎসা হতে পারে।

**Shri Ramendra Nath Dutt** :

ঐ সার্ভে কোন ইয়ারে হয়েছে এবং টোটাল সার্ভে হয়েছে কিনা?

**Shri Ajit Kumar Panja** :

ভারত সরকার সার্ভে করেন ১৯৫৫ সালে। এখানে যে ফিগার আমি দিয়েছি সেটা কবে করা হয়েছে তা আমার জানা নেই।

**আসানসোল হিন্দুস্তান পিলকিংটন গ্লাস কারখানায় শ্রমিক বিক্ষোভ**

*২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৬।) **শ্রীনিরঞ্জন ডিহিদার** ঃ শ্রম বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোলের হিন্দুস্তান পিলকিংটন গ্লাস কারখানায় বর্তমানে ঠিকাদারী ব্যবস্থা চালু আছে কি না;

(খ) উত্তর হ্যাঁ হইলে, বর্তমানে কতজন ঠিকাদার নিযুক্ত আছেন;

(গ) সরকার কি অবগত আছেন যে, উক্ত ঠিকাদারেরা পুরানো শ্রমিকদের বরখাস্ত করিয়াছেন এবং ফলে শ্রমিকদের মধ্যে বিক্ষোভ দেখা দিয়াছে; এবং

(ঘ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

[1-50—2-00 p.m.]

Mr. Speaker: Starred questions *278 & *279 are taken together.

**Dr. Gopal Das Nag :**

(ক) হ্যাঁ।

(খ) এই কারখানায় ঠিকাদারের সংখ্যা সাধারণতঃ ৪ হইতে ৬।

(গ) ইহা সত্য নহে। নতুন ও পুরানো উভয় শ্রেণীর কর্মচারীরা ঐ কারখানায় বর্তমানে কর্মরত আছেন।

(ঘ) প্রশ্ন উঠে না।

**আসানসোল হিন্দুস্তান পিলকিংটন গ্লাস ওয়ার্কস লিমিটেড শ্রমিক বরখাস্ত**

*২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৯।) **শ্রীহরশঙ্কর** ভট্টাচার্য ঃ শ্রম বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সম্প্রতি আসানসোলের হিন্দুস্তান পিলকিংটন গ্লাস ওয়ার্কস লিমিটেড-এর কিছু সংখ্যক স্থায়ী শ্রমিক কর্মচারীকে সাময়িকভাবে বরখাস্ত করা হইয়াছে; এবং

(খ) অবগত থাকিলে,

(১) কতজন শ্রমিককে বরখাস্ত করা হইয়াছে;

(২) বরখাস্তের কারণ; ও

(৩) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Dr. Gopal Das Nag :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ৯ জন শ্রমিককে সাময়িকভাবে বরখাস্ত করা হইয়াছে।

(২) বেশীরভাগ ক্ষেত্রে সাময়িকভাবে বরখাস্ত করিবার কারণ, মঞ্জুরীকৃত ছুটীর বেশী ছুটী গ্রহণ ও অবৈধ অনুপস্থিতি। তিনটি ক্ষেত্রে আইন ও শৃঙ্খলার প্রশ্ন জড়িত।

(৩) সংশ্লিষ্ট ইউনিয়ন এই বিষয়ে আসানসোলের সহ-শ্রম মহাধ্যক্ষের হস্তক্ষেপ প্রার্থনা করিয়াছিলেন।

এই বিষয়ে আলোচনা চলিতেছে। সরকার এই ব্যাপারে দৃষ্টি রাখিয়াছেন।

**Shri Niranjan Dihidar :**

৫।৬ জন কন্ট্রাকটরের কথা যে বলা হয়েছে এদের কোন ট্রেড লাইসেন্স আছে কিনা বা এরা রেজিস্টার্ড ফার্ম কিনা, মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কন্ট্রাক্ট লেবার এ্যাবুলিসন রেগুলেসন এ্যাক্ট মাত্র অল্প কয়েক দিন হল পশ্চিমবঙ্গে চালু হতে চলেছে এবং এই সম্পর্কে যে বোর্ড সেই বোর্ড সবেমাত্র নিযুক্ত হয়েছে এর পরে রেজিস্ট্রেসন হবে। সুতরাং এখন পর্যন্ত কন্ট্রাক্টররা যে বিভিন্ন শিল্পে কাজ করছেন তাদের অধিকাংশই কেন, সবাইকেই রেজিস্টার্ড সংস্থা বলা যায় না।

**Shri Niranjan Dihidar :**

এই সমস্ত কন্ট্রাক্ট লেবারদের প্রভিডেন্ট ফান্ড কাটা হয় কিনা এবং কাটা হয়ে থাকলে যাদের কাটা হয় এইরকম কতজন শ্রমিককে কাজ থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে—সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

এই প্রশ্নের সংখ্যা চাইলে নোটিশ দিতে হবে। সাধারণতঃ কন্ট্রাক্ট লেবার--

Under the statutes are entitled to such privileges

যদি কোথাও ভায়োলেসন হয়ে থাকে তাহলে ইউনিয়নের উচিত সেটা সঙ্গে সঙ্গে সেখানকার শ্রমদপ্তরের যে অফিস আছে তাদের দৃষ্টিগোচরে আনা, আর সংখ্যা শুধু যদি চান তাহলে নোটিশ দিলে সেই সংখ্যা পাবেন।

**Shri Niranjan Dihidar :**

যাদের সাসপেন্ড করা হয়েছে তাদের কতদিন পর্যন্ত সাসপেন্ড করে রাখা হয়েছে মন্ত্রি-মহাশয় বলবেন কি?

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য একজন প্রবীণ ট্রেড ইউনিয়ন নেতা। তিনি জানেন সাসপেনসন, ইনডাস্ট্রিয়্যাল ডিসপিউট এ্যাক্টের কোন্ ধারায় করা হয় এবং সাসপেনসান ততদিন পর্যন্ত বলবৎ থাকবে যতদিন পর্যন্ত না ডোমেস্টিক এনকোয়ারী করে কোম্পানী কোন একটা সিদ্ধান্তে আসে—কোম্পানী কোন একটা সিদ্ধান্তে আসার পরে হয় সাসপেনসান প্রত্যাহৃত হয়, আর না হয় কোন শাস্তি দেওয়া হয়। ঐ শাস্তি ঘোষিত হবার পরে সরকারের এক্তিয়ার আছে সাসপেনসান অনুযায়ী এই বিষয়ে হস্তক্ষেপ করা। সুতরাং সাসপেনসান ততদিন পর্যন্ত চলবে যতদিন পর্যন্ত না ডোমেস্টিক এনকোয়ারী কোম্পানী কমপ্লিট করবে।

**Shri Harasankar Bhattacharyya :**

আপনি জানেন এখানে কি হয়েছে? আপনাকে আমি একটা প্রশ্ন করি মন্ত্রিসভায় এমন কোন লিখিত বা অলিখিত সিদ্ধান্ত হয়েছে কিনা যে এ,আই,টি,ইউ,সি, পরিচালিত ইউনিয়ন ভাঙ্গার জন্য অসামাজিক প্রকৃতির লোকজনদের নিয়োগ করা হবে—এইরকম কোন সিদ্ধান্ত হয়েছে কি?

**Dr. Gopal Das Nag :**

লিখিত বা অলিখিত এই সম্পর্কে কোনরূপ সিদ্ধান্ত কোনদিন মন্ত্রিসভায় চর্চা হয়নি, আলোচনা পর্যন্ত হয়নি।

**Shri Harasankar Bhattacharyya :**

মন্ত্রিমহাশয় দয়া করে উত্তর দিন তাহলে এইরকম কোন সিদ্ধান্ত মন্ত্রিসভায় হয়নি তো? কিন্তু মন্ত্রিসভায় কোন তরুণ সদস্য স্থানীয় পুলিশ অফিসারদের প্রভাবিত করে গুন্ডা প্রকৃতির লোকদের আশ্রয় দিয়ে এ,আই,টি,ইউ,সি, শ্রমিকদের বের করে দিতে মালিকদের বাধ্য করছে কিনা—এইরকম কোন খবর আপনার কাছে আছে কি?

**Dr. Gopal Das Nag :**

এরকম খবর আমার কাছে সঠিক নেই। আমার কাছে যে খবর আছে সেটা হল, তিন দিন আগে মাননীয় সদস্য শ্রীবিশ্বনাথ মুখার্জী মহাশয় মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন ডিহিদার মহাশয়কে সঙ্গে নিয়ে আমার কাছে গিয়ে বলেন যে, ওখানে এ,আই,টি,ইউ,সি'র যে ইউনিয়ন অফিস আছে সেটা পুলিশ ১৪৪ ধারা জারি করার অজুহাতে বন্ধ করে রেখে দিয়েছে এবং ওঁরা ইউনিয়ান অফিসটি ব্যবহার করতে পারছেন না। আমি মাননীয় বিশ্বনাথবাবু ও নিরঞ্জনবাবুর সামনেই শ্রম দপ্তরের সচিবকে সঙ্গে সঙ্গে টেলিফোনে নির্দেশ দিই যে অবিলম্বে আসানসোল মহকুমার এ,ডি,এম, এ্যাডিশনাল এস, পি কে আমার নাম করে জানিয়ে দিন যে, ইউনিয়ান অফিস ১৪৪ ধারা জারি করার অজুহাতে বন্ধ রাখা চলবে না, ইউনিয়ান অফিস খোলা থাকবে এবং ভেতরে লোকজন কাজ করবে। পুলিশ যদি আইন শৃঙ্খলা রক্ষার জন্য প্রয়োজন মনে করে তাহলে ইউনিয়ান অফিসের বাইরে পুলিশ পিকেট বসাতে পারে। তিন দিন আগে এই নির্দেশ আমি দিয়েছি কিন্তু তারপর কি ফল হয়েছে এখনও পর্য্যন্ত জানি না। সেটা নিশ্চয় খবর নিয়ে দেখতে পারেন।

**Shri Harasankar Bhattacharyya :**

সেদিন আমাদের মুখ্যমন্ত্রী তাঁর স্টেটমেন্টে বললেন যে অন্যায়ভাবে এ,আই,টি,ইউ,সি'র অফিসের তালা ভাঙ্গা হয়েছে, আপনি এইমাত্র বললেন, আপনি নির্দেশ দিয়েছেন এ,আই, টি,ইউ,সি'র অফিস এ,আই,টি,ইউ,সি'র কর্মকর্তাদের হাতে তুলে দিতে হবে। তাহলে মাননীয় মন্ত্রিমহাশয় আপনি এই হাউসে প্রতিশ্রুতি দেবেন কি যে, যে সমস্ত গুণ্ডারা এ,আই,টি, ইউ,সি'র অফিসের উপর মুখ্যমন্ত্রীর স্টেটমেন্ট অনুযায়ী জোর করে তালা ভেঙ্গেছে এবং আপনার স্টেটমেন্ট অনুযায়ী এ,আই,টি,ইউ,সি'র প্রতি অন্যায় করেছে এবং যারজন্য আপনি বলেছেন, তাঁদের হাতে অফিস তুলে দিতে, সেই সমস্ত গুন্ডাদের ২৪ ঘন্টার ভেতরে ধরে তাদের বিরুদ্ধে সরকারের পক্ষ থেকে কেস পরিচালনা করবেন কি এবং যদি না করেন তাহলে তাতে বাধা কোথায় জানাবেন কি?

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে যে খবর পৌঁছেছিল সেটা হচ্ছে, ১৪৪ ধারা জারি করে পুলিশ ঐ ঘরে তালা দিয়ে গিয়েছে শান্তি রক্ষার জন্য, কোন গুন্ডা তালা দিয়েছে এ অভিযোগ আমার কাছে আসেনি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর স্টেটমেন্টের সময় ছিলাম না। তবে আমার কাছে বিশ্বনাথবাবু যেটা বলেছিলেন সেটা হচ্ছে, পুলিশ ১৪৪ ধারা জারি করে তালা বন্ধ করে রেখে দিয়ে গিয়েছে—শান্তি রক্ষার জন্য তালা দিয়েছে। আমি নির্দেশ দিয়েছি—পুলিশকে বলেছি, ঐ তালা খুলে দিয়ে এ, আই,টি,ইউ,সি কর্তৃপক্ষের হাতে অফিস তুলে দিতে এবং দরকার হলে শান্তি রক্ষার জন্য অফিসের সামনে পুলিশ পিকেট দিতে। তাছাড়া স্যার, হরশঙ্করবাবু গুন্ডা ইত্যাদি বলে যা বললেন সে সম্বন্ধে বলি, গুন্ডাদের সম্বন্ধে সরকারের নীতি জানেন, মুখ্যমন্ত্রীও সেকথা বলেছেন। পুলিশের সামনে যদি স্পেসিফিক কেস হয়ে থাকে তাহলে পুলিশ নিশ্চয় ব্যবস্থা অবলম্বন করবে। যদি না করে থাকে তাহলে সম্বন্ধে যথারীতি অনুসন্ধান করবো এবং পুলিশকে উপযুক্ত নির্দেশ দেব।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এ,আই,টি,ইউ,সি ইউনিয়ান দুটি দলে বিভক্ত হয়ে নিজেদের মধ্যে মারামারি করে অফিস দখল করবার জন্য এই অশান্তি হয়েছে কিনা?

**Dr. Gopal Das Nag :**

স্যার, এ প্রশ্নে কোথাও ইউনিয়ান অফিস জবরদখলের ব্যাপার নেই, কাজেই সে প্রশ্ন কেন উঠছে আমি বুঝতে পারছি না। ওঁরা বলেছেন যে, কিছু গুন্ডা তাঁদের উপর আক্রমণ করেছে। গুন্ডারা যদি কাউকে আক্রমণ করে থাকে তাহলে তার বিরুদ্ধে নিশ্চয় পুলিশে ডাইরি করা হয়েছে। ডাইরি হলে যাতে পুলিশ যথারীতি গুন্ডাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করে সে দায়িত্ব সরকার নিশ্চয় নেবেন। এখানে ইউনিয়ান অফিস ভাঙ্গার বা আক্রমণ করার কোন প্রশ্নই ওঁরা তোলেন নি কাজেই এ নিয়ে কেন বিতর্ক হচ্ছে আমি বুঝতে পারছি না।

**Shri Niranjan Dihidar :**

ওখানে কারখানার মধ্যে কয়েকজন শ্রমিককে প্রহার করা হয়েছে এবং এ সম্পর্কে আপনার কাছে রিপ্রেজেনটেসান যা দেওয়া হয়েছিল সে সম্পর্কে কোন এ্যাকসান নেওয়া হয়েছে কি? যেমন উদাহরণ স্বরূপ আমি বলতে পারি, নাগিনা সিং, সমীর কুমার হালদার—এদের প্রহার করা হয়েছে। এস, এ, খান, এ, কে, মালেক এদের জোর করে কারখানা থেকে বার করে দেওয়া হয়েছে, তারপর চার্জসিট দেওয়া হয়েছে, আনডার ডিউরেস অফিসার সেই চার্জসিট দিয়েছেন, এসব জানেন কি?

[2-00--2-10 p.m]

**Dr. Gopal Das Nag :**

না, কোন অফিসার আন্ডার ডিউরেস চার্জসীট দিয়েছে এই রকম কোন কেস আমার সামনে নেই। আর যদি কোন মারামারি হয়ে থাক, যদি চার্জসীট থাকে সেটা কারখানার ভিতরে হোক বা বাইরে হোক সেখানে আইন আছে, পুলিশের কাছে যেতে হবে, স্পেসিফিক কেস করতে হবে এবং পুলিশ তদন্ত করে তার ব্যবস্থা অবলম্বন করবেন। কাজেই স্পেসিফিক কেস করতে হবে। যেগুলি ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টের আওতায় আসেনি তবে চার্জসীট দিয়েছে, সেই চার্জসীটের ভিত্তিতে এনকোয়ারী করার পরে ম্যানেজম্যান্ট যদি কোন এ্যাকশান নেন এবং সেখানে যদি ইউনিয়নের পক্ষ থেকে আমার কাছে ডিসপিউট করা হয় তখন আন্ডার ইনডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টের কাস্টোডিয়ান হিসাবে নিশ্চয়ই আমাদের যথারীতি যা করা উচিত তা করবো।

**Mr. Speaker : Question** hour is over. Now, short notice question Shri Phani Bhusan Singhababu.

**Shri Kashinath Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বন্ধু এবং মাননীয় সদস্য উনি অসুস্থ হয়ে পড়েছেন কাজেই এটা যদি উনি বলেন তাহলে ভাল হয়।

**Mr. Speaker :** I am sorry, Mr. Misra, but if the Minister says that he wants to give theanswer in public interest, then I can allow him to do so

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা পাবলিক ইন্টারেস্টের জন্য এবং মেডিক্যাল কলেজের ছাত্রদের স্বার্থে আছে কাজেই আমি বলছি।

**Mr. Speaker ;** Then I allow.

## SHORT NOTICE STARRED QUESTION
**(to which oral answer were gixen)**

**ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল কর্তৃক বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতাে অনুমোদন প্রত্যাহার**

*৩০৮। (সর্ট নোটিস) (অনুমোদিত প্রশ্ন নং ২০১২।) **শ্রী ফণীভূষণ সিংহবাবুঃ** স্ব বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালের অনুমো ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল প্রত্যাহার করেছেন;

(খ) সত্য হ'লে, এর কারণ কি, এবং

(গ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করছেন?

**Shri Ajit Kumar Panja :**

(ক) না।
(খ) প্রশ্ন উঠে না।
(গ) প্রশ্ন উঠে না।

**Shri Kashinath Misra :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ছাত্রছাত্রীদের শিক্ষার স্বার্থে এই মেডিক্যাল কলে হাসপাতালের জন্য ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল-এর কোন রকম রেকগনাইজেশান দরকা হয় কি না?

**Shri Ajit Kumar Panja :**

হাসপাতালের জন্য কোন অনুমোদন দরকার হয় না। যেটা দরকার হয় সেটা হে কলেজের অনুমোদন এবং সেই অনুমোদন ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিলের প্রয়োজন হয়

**Shri Kashinath Misra :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, বাঁকুড়া জেলার জন্য গত ১৯৭২ সালে যেটা দেওয় হয়েছিল অর্থাৎ বাঁকুড়া কলেজের জন্য সেটা বর্তমানে শেষ হয়ে গেছে কি না জানাবেন

**Shri Ajit Kumar Panja :**

না, শেষ হয়নি এখনও অনুমোদন আছে।

**Shri Kashinath Misra :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এটা কবে নাগাদ শেষ হবে বা এটা চিরস্থায়ী দাবীবে অনুমোদন দেওয়া হয়?

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেডিক্যাল কাউনসিল অব ইণ্ডিয়া, ওরা সময়ে সময়ে ইনস্পেক- শানে আসেন। বাঁকুড়া মেডিক্যাল কলেজ তারা ইনস্পেকশান করে গেছেন এবং করে আমাদের বিশেষত তিনটি জিনিষ করতে বলেছেন যাতে বাঁকুড়া মেডিক্যাল কলেজের পার্মানেন্ট রেকগ্‌নাইজেশান দিতে পারে যেমন কলকাতা মেডিক্যাল কলেজ এবং অন্যান মেডিক্যাল কলেজ আছে। সেই তিনটি জিনিষের মধ্যে তারা চেয়েছিলেন— প্রথমে উপযুক্ত যোগ্য শিক্ষক নিয়োগ। দ্বিতীয়তঃ শয্যাসংখ্যা বৃদ্ধি এবং তৃতীয় পূর্ণাঙ্গ বিভাগ তৈরী করা।

**Shri Kashinath Misra :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন তাহলে শিক্ষকের অভাবে সেখানে এই অনুমোদন ক্যানসেল হতে ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল উদ্যোগী হয়েছেন?

**Shri Ajit Kumar Panja :**

কোন একটি কারণ নয়। শিক্ষকের একটা বিশেষ কারণ ছিল। কারণ যে বিল্ডিং ওখানে আছে সেখানে উপযুক্ত শিক্ষক না থাকলে পরে ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল-এর রেকগ-নাইজেশান নিয়ে তারা খুব টালবাহানা করেন। তবে তার সঙ্গে আরো ২টির কথা বলেছেন রুগীদের জন্য পূর্ণাঙ্গ বিভাগ এবং সংশ্লিষ্ট হাসপাতালে উপযুক্ত শয্যা সংখ্যা বৃদ্ধি। শিক্ষক সম্পর্কে যে অভাব ছিল তা আমরা প্রায় পূরণ করে এনেছি। ওখানে আর মাত্র ৪ জন শিক্ষক পাঠান দরকার, তারা এখনও যাননি, তাদের বিরুদ্ধে ব্যবস্থা করা হচ্ছে।

**Shri Saktipada Majhi :**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে চিরস্থায়ী অনুমোদন লাভের জন্য যে সমস্ত সর্ত পূরণ করা হবে সেই সমস্ত সর্তগুলি পূরণ করার ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে বা সেগুলি পূরণ করা হবে কি না সেটা জানাবেন?

**Shri Ajit Kumar Panja :**

প্রথমে আমরা বলেছিলাম শিক্ষক পাঠানো হচ্ছে এবং প্রায় ১০ জনকে পাঠানো হচ্ছে, গতকাল জানতে পেরেছি যে ১ জন যোগ দিয়েছেন। দ্বিতীয়তঃ বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালের কন্সট্রাকশনের কাজ হচ্ছে, সিজ ওয়ার্কের আগে খুব ভাল কাজ হচ্ছিল। বর্তমানে ৬০০ শয্যা আছে, আরো ২৬০টি শয্যা তৈরীর কাজ হচ্ছে। তৃতীয়তঃ, কাউন্সিলের সুপারিশ অনুযায়ী কম্পোজিট আউট ডোর ডিপার্টমেন্ট তৈরী করবার জন্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছেন এবং টাকার সংস্থান করেছেন।

**Shri Kashinath Misra :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই সমস্ত সুপারিশ ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল কবে নাগাদ আপনাদের কাছে পাঠিয়েছেন?

**Shri Ajit Kumar Panja :**

ওরা সুপারিশগুলি সরকারকে পাঠান, তার মধ্যে যেগুলি আমাদের ডিপার্টমেন্টের মধ্যে পড়ে সেগুলি আমরা নিয়ে কাজ করেছি, কিন্তু কন্সট্রাকশনের দায়িত্ব পি, ডবলু, ডি-র। এগুলি তৈরী করবার জন্য আমরা ৬০ লক্ষ টাকা মঞ্জুর করেছি, সেটা আপনারা বাজেট স্পিচের মধ্যে দেখেছেন এবং ২৬০ শয্যার কন্সট্রাকশন কাজ আরম্ভ হয়ে গিয়েছে, তবে সিজ ওয়ার্কের জন্য এখন কি অবস্থায় আছে বলতে পারছি না।

**Shri Ramendra Nath Dutt :**

রেকগনিশন কোন্ ডেট পর্য্যন্ত আছে?

**Shri Ajit Kumar Panja :**

রেকগনিশন প্রভিশনাল রেখেছেন। তারা যে সুপারিশ করেছেন, সেগুলি হয়ে যাবার পর, তারা আবার ইনসপেকশন করে সন্তুষ্ট হলে আবার রেকগ্নিশন দেবেন।

**Dr. Kanailal Sarkar :**

বাঁকুড়া মেডিক্যাল কলেজের এ্যাপ্রুভালের ব্যাপারে হঠাৎ ভ্যাকুম সৃষ্টি হলো, টিচারদে বা ওখান থেকে সরিয়ে এনে এই সব ব্যাপার সৃষ্টি করলেন কেন?

**Shri Ajit Kumar Panja :**

আপনি বোধ হয় জানেন না যে এ্যাপ্রুভাল যেটা ছিল সেটা প্রভিশনাল এ্যাপ্রুভাল ছি মোটামুটি অনেক দিন ধরেই মেডিক্যাল কাউনসিল বলে আসছিলেন এটা, তারা বি প্রয়োজনে প্রত্যেক শিক্ষককেই পাঠান। তারপর ওখান থেকে শিক্ষকদের তুলে নেও হয়নি, পাঠানো হচ্ছে এবং অনেক দিন ধরে যারা আছেন, ৬।৭ বছর, ধরে তাদের সরি আনা হচ্ছে, সেখানে স্টানডার্ড শিক্ষক দরকার, সেই জন্য প্রফেসর, এ্যাসিটেন্ট প্রফেসর পাঠানো হচ্ছে।

**Dr. Kanailal Sarkar :**

আমার জানা আছে যে এ্যাপ্রুভাল কখনো পার্মানেন্ট হয় না, মাঝে মাঝে ইণ্ডিয়ান মেডিক কাউনসিল থেকে ইনসপেকশন হয়, সাব-স্ট্যানডার্ড থাকলে আবার এ্যাপ্রুভাল কেটে নেও হয়। আমার কাছে খবর আছে যে, ১০।১২ জনকে সরিয়ে নেওয়া হয়েছে এবং এর ও এই জটিলতা তৈরী হচ্ছে, এটা কি ঠিক?

**Shri Ajit Kumar Panja :**

এটা ঠিক নয়।

## STARRED QUESTIONS

### (to which oral answers were laid on the Table)

### কর্ণাটক হইতে মৎস্য আমদানী

*২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬০)। **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মৎস্য বিভাগের : মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কর্ণাটক রাজ্যস্থিত ম্যাঙ্গালোরের সরকারী রাজ্য মৎস্য ক রেশন সুলভে ও পরিবহণের সুযোগ-সুবিধাসহ দৈনিক প্রচুর পরিমাণ ম পশ্চিমবঙ্গ সরকারকে সরবরাহ করতে আগ্রহ দেখিয়ে পত্র দিয়েছেন; এবং

(খ) সত্য হ'লে—

(১) উক্ত পত্র কবে পাওয়া গিয়েছে; ও

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**উদ্বাস্তু পুনর্বাসন**

*২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৬।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত সরকার অনুমোদিত এবং সরকারী কলোনী গুলিতে মোট কতজন উদ্বাস্তুকে পুনর্বাসন দেওয়া হইয়াছে;

(খ) ইহাদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য কি কি পরিকল্পনা করা হইয়াছে; এবং

(গ) এই পরিকল্পনাগুলি কিভাবে রূপায়িত হইবে?

উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রীঃ

(ক) মোট ১ লক্ষ ৪৪ হাজার ৪ শত ২৯টি পরিবার;

(খ) কেন্দ্রীয় পরিকল্পনা পর্যৎ নিম্নোক্ত প্রকল্পগুলি বর্তমানে বিচার-বিবেচনা করিতেছেন ঃ

(১) জলসেচ, (২) দুগ্ধবতী গাভী সরবরাহ, (৩) হাঁস-মুরগী পালন, (৪) সাইকেল রিক্সা চালনা, (৫) সমুদ্রোপকূলবর্তী অঞ্চলে ও দেশের অভ্যন্তরস্থ জলাশয়ে মৎস্য শিকার, (৬) ক্ষুদ্র ব্যবসায় ঋণ, (৭) গ্রামীণ শিল্প স্থাপন, (৮) ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট্ স্থাপন, (৯) কারিগরী প্রশিক্ষণ ও কল-কারখানায় শিক্ষানবীশী, (১০) শিক্ষণ তথা স্বনির্ভর কর্মনিযুক্তি, (১১) সুদ ও মজুরী বাবদ আর্থিক সহায়তা দানের মাধ্যমে শিল্প মালিকগণকে বিনিয়োগে উৎসাহিত করা, প্রভৃতি;

(গ) রাজ্য সরকারের সংশ্লিষ্ট বিভাগগুলির মাধ্যমে রূপায়িত হইতে পারে।

**পশ্চিম দিনাজপুর জেলায় ভেস্টেড দিঘি ও পুকুরে মৎস্য চাষের পরিকল্পনা**

*২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৬।) **শ্রীবীরেশ্বর রায়**ঃ মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলায় সরকারের অধীনে বেশ কিছু সংখ্যক ভেস্টেড দিঘি ও পুকুর আছে;

(খ) সত্য হইলে, ঐরূপ দিঘি ও পুকুরের সংখ্যা কত?

(গ) এই ভেস্টেড দিঘি ও পুকুরগুলি সংস্কার করিয়া উহাতে মৎস্য চাষের কোন পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কি না; এবং

(ঘ) করিয়া থাকিলে,

(১) পরিকল্পনার বিবরণ; এবং

(২) কয়টি দিঘি ও পুকুর এই পরিকল্পনার আওতায় আনা হইবে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) ৮,৯০২।

(গ) হ্যাঁ,

(ঘ) (১) নিম্নলিখিত পরিকল্পনাগুলি গ্রহণ করা হইয়াছেঃ

(ক) হাজামজা দীঘি ও পুকুরগুলি সরকারী তত্ত্বাবধানে সংস্কার করিয়া মৎ চাষের জন্য উৎসাহী মৎস্যচাষী বা মৎস্যজীবীগণকে বন্দোবস্ত দেওয়া এ মৎস্যচাষোপযোগী খামার তৈরী করা।

(খ) ক্র্যাস স্কীম ফর রুরাল এমপ্লয়মেন্ট এবং স্পেসাল এমপ্লয়মেন্ট প্রোগ্র প্রকল্পের অধীনে সরকারী তত্ত্বাবধানে হাজামজা দীঘি ও পুকুরগুলির সংস্ক করিয়া মৎস্যচাষোপযোগী ক্ষেত্র প্রস্তুত করা।

(২) উপরোক্ত প্রকল্পগুলির মাধ্যমে পশ্চিম দিনাজপুর জেলায় এ পর্যন্ত তপনদী কাজলদীঘি, কালোদীঘি, প্রাণসাগর দীঘি, মহীপাল দীঘি এবং কুমারগঞ্জ ব্লকে অন্তর্গত ভেষ্টেড পুকুরগুলি মাছ চাষের জন্য সংস্কার করা হইয়াছে, কয়েকটি ক্ষেত্রে কাজ এখনও চালু আছে।

আরও কয়টি এইরূপ জলাশয় সরকারী তত্ত্বাবধানে আনা হইবে তাহা এক্ষ সঠিক বলা শক্ত।

### Overtime Work in Private and Public Undertakings

***276.** (Admitted question No. *572.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Labour Department be pleased to stat the action taken or proposed to be taken by the Government to stop over time work in the Private and Public Undertakings in the State?

**Minister-in-charge of Labour Department:**

Sixty prosecution proceedings were instituted during the year 197 against the Managements of the factories for violation of working hour provisions (other than display of notice of periods of work) of th Factories Act and Rules framed thereunder

Inspection reports or letters were also issued to many other factorie including the Calcutta Tramways Co. Ltd. Jessop & Co. Ltd., and th Calcutta Electric Supply Corporation Ltd., directing their attention to th legal provisions and asking them to curtail overtime work.

### ভগবানগোলা ২নং ব্লকে ফুলপুর ও ১ নং ব্লকে ওড়াহার উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণ

***২৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪০।) **শ্রীমহঃ দেদার বক্সঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা ২নং ব্লকে ফুলপুর উপস্বাস্থ্যকেন্দ্রটির নির্মাণকা বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) উহার নির্মাণকার্য কবে নাগাত শেষ হইবে বলিয়া আশা করা যায়;

(গ) ভগবানগোলা ১নং ব্লকে ওড়াহার উপস্বাস্থ্যকেন্দ্রের নির্মাণকার্য আরম্ভ হইয়াছে কি না এবং না হইলে, তাহার কারণ কি; এবং

(ঘ) কবে নাগাত উহার নির্মাণকার্য আরম্ভ হইবে?

**স্বাস্থ্যবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) নির্মাণকার্য্য চলছে।

(খ) আশাকরা যায় যে, চলতি বছরের মাঝামাঝি নাগাদ শেষ হবে।

(গ) এবং (ঘ) ঐ উপস্বাস্থ্য কেন্দ্র স্থাপনের জন্য দান হিসাবে যে জমি পাওয়া গিয়েছে তা কিছুটা নীচু। সে জন্য গৃহ নির্মাণের পূর্বে জমিটি ভরাট করে উচুঁ করতে হবে। আগে যে ব্যয়বরাদ্দ মঞ্জুর করা হয়েছিল তা সকল কাজের পক্ষে পর্য্যাপ্ত নয়। এই জন্য কন্সট্রাকশন বোর্ডের কাছে থেকে সংশোধিত এষ্টিমেট চাওয়া হয়েছে। সেটা পেলে অতিরিক্ত অর্থ মঞ্জুর করা হবে এবং তখন কাজ আরম্ভ হবে।

### গৌরীপুর কুষ্ঠ হাসপাতালে রোগীদের অনশন ধর্মঘট

***২৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৯।) **শ্রীকাশীনাথ মিশ্র:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গত ৪ঠা জানুয়ারী, ১৯৭৪ হইতে গৌরীপুর কুষ্ঠ হাসপাতালে ২৮ জন রোগী আমরণ ধর্মঘট আরম্ভ করিয়াছিলেন; এবং

(খ) অবগত থাকিলে,

(১) এইরূপ অনশন করার কারণ কি? ও

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্যবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) হ্যাঁ।

(খ) (১) ও (২) সেখানকার রোগী শ্রীবারিদবরণ মুখার্জী জীবানুমুক্ত বলে বিবেচিত হবার পর তাঁকে যথারীতি হাসপাতাল ত্যাগের নির্দেশ দেওয়া হলে রোগীরা অনশন ধর্মঘট করেন। শ্রীমুখার্জীকে পুনরায় ভর্তি করার দাবীসহ ৯টি দাবী ছিল।

ধর্মঘট প্রত্যাহৃত হয়েছে।

### মেডিক্যাল কলেজগুলিতে ছাত্রসংখ্যা হ্রাসের পরিকল্পনা

***২৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৭।) **ডাঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায়:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেডিক্যাল কলেজগুলিতে ছাত্রসংখ্যা হ্রাস করার বিষয়ে সরকার বিবেচনা করিতেছেন; এবং

(খ) সত্য হইলে, তাহা কিভাবে এবং কবে হইতে কার্যকর করা হইবে?

স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা মন্ত্রী কর্তৃক অনুমোদিত।

**বনগাঁ জীবনরতন ধর হাসপাতাল**

***২৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৮।) **শ্রীঅজিত কুমার গাঙ্গুলী: স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বনগাঁ জীবনরতন ধর হাসপাতালে দীর্ঘদিন যাবৎ চেস্ট ডিপার্টমেন্টে কোন স্পেশালিস্ট নাই;

(খ) অবগত থাকিলে, (১) কতদিন যাবত নাই, (২) না থাকার কারণ কি, ও (৩) এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে;

(গ) এই ডিপার্টমেন্টে দৈনিক গড়ে কতজন নতুন ও পুরাতন টি বি রোগী চিকিৎসার্থ আসেন; এবং

(ঘ) বর্তমানে ইহাদের চিকিৎসার ব্যবস্থা কিভাবে সম্পন্ন হইতেছে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৮।৪।৭৩ তারিখ হতে। (২) চিকিৎসক বিশেষতঃ চেস্ট স্পেসালিস্ট-এর অভাব। (৩) যথাসম্ভব শীঘ্র চেস্ট স্পেসালিস্ট নিয়োগের চেষ্টা করা হচ্ছে।

(গ) দৈনিক গড়ে ৩৮·৭ জন পুরাতন এবং ২·২ জন নূতন যক্ষ্মারোগগ্রস্ত রোগী চিকিৎসার্থে আসেন।

(ঘ) উক্ত হাসপাতালে বর্তমানে যিনি রেডিওলজিস্ট আছেন তিনি নিজের কাজ ছাড়া ও যক্ষ্মারোগগ্রস্ত রোগীদের চিকিৎসা করে থাকেন।

**তারকেশ্বর বিধানসভা কেন্দ্রে উপস্বাস্থ্যকেন্দ্র**

***২৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৪।) **শ্রীবলাইলাল শেঠ: স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তারকেশ্বর বিধানসভা কেন্দ্রের কোন স্থানে ১৯৭৪-৭৫ সালে উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, কোথায় উহা নির্মাণ করা হইবে, এবং

(গ) উক্ত উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য স্বাস্থ্য দপ্তর কর্তৃক উক্ত এলাকা হইতে কোন জমি ও অর্থ গ্রহণ করা হইয়াছে কি?

**স্বাস্থ্যবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) বিধানসভার কেন্দ্র হিসেবে ও স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয়।

(খ) না। স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয় ব্লক ভিত্তিক। যে সকল ব্লকে স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কম আছে সেখানে পঞ্চম পরিকল্পনায় উপযুক্ত সংখ্যক স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত করা হবে।

(গ) তারকেশ্বর ব্লকের নন্দনবাটি গ্রামে একটি উপস্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য আনুমানিক দু একর জমি এবং ৬,০০০ টাকা পাওয়া গিয়েছিল। এই প্রস্তাবটি ব্লকের। তৃতীয় উপস্বাস্থ্যকেন্দ্রের জন্য হওয়াতে এটি মঞ্জুর করা হয়নি।

**Employment in Andhra Steel Factory at Dankuni**

*285. (Admitted question No. *25.) **Shri Md. Safiullah:** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of technical and non-technical hands employed in the Andhra Steel Factory at Dankuni as it stood on the 31st January, 1974;

(b) if the local unemployed youths were considered for employment to the technical and non-technical posts in the said factory;

(c) if not, the reasons thereof; and

(d) the action taken by the Government in this matter?

**Minister-in-charge of Labour Department:**

(a) 225 persons are employed in the Andhra Steel Factory at Dankuni.

(b) Since the appointments were not made through the Employment Exchange. The information is not readily available with the Government.

(c) The Employment Exchanges (Compulsory notificatoin of vacancies) Act, 1959 does not impose any obligation on any employer to recruit any person through Employment Exchange only.

(d) As the recruitment through the Employment Exchange is not compulsory under the present statute, it is difficult for the Government to take any action in this matter.

**গ্রামাঞ্চল, জেলা ও মহকুমা হাসপাতালে ডাক্তার ও হাসপাতাল কর্মীদের বদলীর ব্যবস্থা**

*২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯১।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতার সরকারী হাসপাতালগুলিতে একনাগাড়ে (কনটিনিউয়াস) পাঁচ বৎসরের অধিক কতজন চিকিৎসক ও অন্যান্য কর্মচারী কাজ করিতেছেন;

(খ) পাঁচ বৎসরের অধিক কাল কলিকাতায় কর্মরত ডাক্তার ও অন্যান্য হাসপাতাল কর্মীদের বদলী করার কোন নিয়ম আছে কি না;

(গ) ইহা কি সত্য যে (১) ডাক্তার ও অন্যান্য কর্মচারীরা কলিকাতা ছাড়িয়া গ্রামাঞ্চল বা জেলা শহরগুলিতে যাইতে নারাজ; (২) ফলে, গ্রামাঞ্চলের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ও জেলা এবং মহকুমা হাসপাতালগুলিতে চিকিৎসক এবং অন্যান্য কর্মচারীর অপ্রতুলতা ঘটিতেছে; এবং

(ঘ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ২৫৭ জন চিকিৎসক, ৭৭৮ জন নার্স এবং ৬৭৩ জন অন্যান্য কর্মচারী।

(খ) না, বাঁধাধরা কোন নিয়ম নাই। তবে বদলী জনস্বার্থে করা হয়।

(গ) (১) কিছুটা সত্য।

(২) চিকিৎসকের বেলা ইহা কতকটা সত্য; অন্যদের বেলায় নয়।

(ঘ) মফঃস্বল [illegible]
করা হয়েছে ঃ—

(১) স্বাস্থ্যকেন্দ্র ও কুষ্ঠ চিকিৎসাকেন্দ্রগুলিতে কর্মরত ডাক্তারদের যথাক্রমে রুরাল হেল্থ সেন্টার এ্যালাউন্স ও লেপ্রোসি এ্যালাউন্স (মাসিক ৭৫ টাকা হারে) দেওয়া হয়।

(২) গ্রামাঞ্চলে অন্ততঃ তিন বৎসর কাজ না করিলে ডাক্তারদের স্নাতকোত্তর পড়াশুনার সুযোগ দেওয়া হয় না।

(৩) পোষ্ট-গ্রাজুয়েট ডিগ্রি লাভের পর অন্ততঃ দুই বৎসর গ্রামাঞ্চলে কাজ না করিলে শিক্ষক পদে নিয়োগ করা হয় না।

(৪) শূণ্য পদ পূরনের জন্য পাবলিক সারভিস কমিশান কর্তৃক মনোনীত প্রার্থী ছাড়াও এ্যাড-হক্ চিকিৎসক নিয়োগের ব্যবস্থা করা হইয়াছে।

(৫) নবনিযুক্ত চিকিৎসকগণকে সাধারণতঃ কলিকাতায় নিয়োগ করা হয় না।

**চণ্ডীগড় মৌজায় ফিস্ সিড্ ফার্মের জন্য জমি অধিগ্রহণ**

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৫।) **শ্রীগণেশ হাটুই** ঃ মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার জাঙ্গিপাড়া ব্লকে চণ্ডীগড় মৌজায় ফিস্ সিড্ ফার্ম (পোনা চাষ কেন্দ্র) তৈরী করার জন্য জমি অধিগ্রহণ ও অন্যান্য কাজ কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(খ) ফিস্ সিড্ ফার্ম তৈরীর কাজ কবে নাগাত শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) জাঙ্গিপাড়া ব্লকে সাড়ে পনেরো একর পরিমিত জমিতে একটি ফিস্ সীড্ ফার্ম স্থাপনের জন্য প্রাথমিক জরীপের কাজ, সংশ্লিষ্ট জমির মাটি ও জল সম্পর্কিত পরীক্ষার কাজ শুরু করা হইয়াছে। উক্ত পরীক্ষার রিপোর্ট সন্তোষজনক হইলে তখন জমি অধিগ্রহণের ব্যবস্থা করা হইবে;

(খ) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষীতে এখনই এ সম্পর্কে সঠিকভাবে কিছু বলা যায় না।

**তফসিলী ও আদিবাসীদের চাকুরী ও প্রমোশন ক্ষেত্রে সাংবিধানিক নির্দেশ**

*২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৮।) **শ্রীগঙ্গধর প্রামাণিক** ঃ তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি তফসিলী ও আদিবাসীদের নূতন সরকারী চাকুরীতে নিয়োগের ক্ষেত্রে এবং উহাদের প্রমোশনের ক্ষেত্রে সংবিধানে লিপিবদ্ধ নির্দেশ এবং এতৎসংক্রান্ত কেন্দ্রীয় সরকারের নির্দেশ কার্যকর করিবার জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

সরকারী ও আধা-সরকারী চাকুরীতে নূতন নিয়োগের ক্ষেত্রে তফ্সিলী ও আদিবাসিদের জন্য যথাক্রমে ১৬ পারসেন্ট ও ৫ পারসেন্ট শূন্য পদ সংরক্ষণের ব্যবস্থা আছে।

পদোন্নতির ক্ষেত্রেও অনুরূপ সুবিধা প্রদানের বিষয়ে সরকার নীতিগতভাবে গ্রহণ করিয়াছেন এবং ইহা কার্য্যকরী করিবার ব্যবস্থা অবলম্বন করিতেছেন।

### বাঁকুড়া জেলার বন্ধ কয়লাখনি

***২৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৪।) **শ্রীকাশীনাথ মিশ্র**ঃ বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে বাঁকুড়া জেলার অন্তর্গত মেজিয়া থানার অধঁগ্রাম অঞ্চলে ছয়টি কয়লাখনির গত তিন বৎসর যাবৎ বন্ধ অবস্থায় রহিয়াছে; এবং

(খ) অবগত থাকিলে, (১) বন্ধের কারণ কি; ও (২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) ইং ১৯৭৩ সালের মে মাসে কয়লাখনিসমূহ জাতীয়করণের বহুপূর্ব হইতেই বাঁকুড়া জেলার অন্তর্গত মেজিয়া থানা অঞ্চলে ছয়টি কয়লাখনি বন্ধ অবস্থায় রহিয়াছে।

(খ) (১) সঠিক জানা নাই। তবে কোল্ মাইনস্ অথরিটি ঐ খনি সমূহের কার্যকরী করার সম্ভাব্যতা নিরূপণ করিবার ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

(২) বিষয়টি রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত নহে।

### গভীর সমুদ্রে মৎস্য শিকার

***২৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯৪।) **শ্রীনিতাইপদ সরকার**ঃ মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে গভীর সমুদ্রে মৎস্য শিকারের উদ্দেশ্যে রাজ্য সরকারকে অর্থ বরাদ্দ করিয়াছিলেন; এবং

(খ) সত্য হইলে,

(১) কোন্ সময়ে এবং কত অর্থ বরাদ্দ করিয়াছিলেন, ও

(২) উক্ত টাকা মৎস্য শিকারে খরচ করা হইয়াছে কি না এবং না হইলে, তাহার কারণ কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) ও (খ) না। তবে পশ্চিমবঙ্গে গভীরসমুদ্রে মৎস্য শিকারের উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার ২৪-পরগণা জেলার ডায়মণ্ডহারবার থানার অধীনে রায়চকে একটি ফিশিং হারবার নির্মাণের প্রকল্প গ্রহণ করিয়াছেন এবং কলিকাতা বন্দর কর্তৃপক্ষকে এই বন্দর নির্মাণের দায়িত্ব অর্পণ করিয়াছেন। বন্দর কর্তৃপক্ষও এই প্রকল্পটির রূপায়ণের জন্য প্রয়োজনীয় কাজ শুরু করার প্রয়াসে ইতিমধ্যেই টেন্ডার ইত্যাদি আহ্বান করিয়াছেন।

প্রস্তাবিত বন্দর এলাকায় আইস্ প্লান্ট, ফ্রিজিং প্লান্ট, কোল্ড স্টোরেজ, ফিস মেল প্লান্ট ইত্যাদি ব্যবস্থা করার কাজ রাজ্য সরকারের মৎস্যদপ্তরের অধীন স্টেট ফিশারিজ ডেভেলপ্মেন্ট কর্পোরেশনকে দেওয়া হইয়াছে। এই বাবদ প্রয়োজনীয় ৩৫.১৩ লক্ষ টাকার মধ্যে ১৯৭৪-এর জানুয়ারী মাসে ২০.৮৬ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে অনুদান হিসাবে দিতে রাজী হইয়াছেন। কিন্তু এখনও কোন অর্থ রাজ্য সরকারের হস্তে অর্পণ করেন নাই এবং কোন খরচও হয় নাই।

**সপ্তাহে দেড় দিন মিষ্টির দোকান বন্ধ**

*২৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৮।) **শ্রী অশ্বিনী রায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশ অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অন্যান্য দোকানের মত কলিকাতার মিষ্টির দোকানগুলি সপ্তাহে দেড় দিন ব রাখার কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে,

(১) পরিকল্পনার বিবরণ,

(২) তাহার কারণ; এবং

(৩) কবে নাগাত উহা কার্যকরী হইবে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের বর্তমান দৈনিক সরবরাহ অক্ষুণ্ণ রাখার বিকল্প ব্যবস্থা হিসাবে মিষ্টান্ন দোকানগুলি ১৯৬৩ সালের দোকান ও সংস্থ আইনে সপ্তাহে দেড় দিন বন্ধ রাখা যায় কিনা তাহা পশুপালন ও পশু চিকিৎস (দুগ্ধ উন্নয়ন) বিভাগ পরীক্ষা করিয়া দেখিতেছেন।

(খ) (১) বর্তমানে মিষ্টান্নের দোকানগুলি রোজ খোলা থাকিলেও এ দোকানগুলির কর্মচারীদের ১৯৬০ সালের দোকান ও সংস্থা আইন অনুসারে সপ্তাহে দেড় দিন সবেতন ছুটি দিতে হয়। প্রস্তাবিত দোকান বন্ধের পরিকল্পনা অনুসারেও ঐ দেড় দিনই মিষ্টান্নের দোকান বন্ধ রাখিতে হইবে এবং কর্মচারীদের সবেতন ছুটি দিতে হইবে।

(২) বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের বর্তমান দৈনিক সরবরাহ প্রকল্পের বর্তমান দৈনিক সরবরাহ অক্ষুণ্ণ রাখার উদ্দেশ্যেই এইরূপ প্রস্তাব বিবেচনা করা হইতেছে।

(৩) বিষয়টি পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের বিবেচনাধীন আছে।

ঐ বিভাগেক্ষ সিদ্ধান্ত এখনও জানা যায় নাই।

**বালুরঘাট হাসপাতাল সম্পর্কে তদন্ত**

*২৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬২।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭৩ সালে বালুরঘাট হাসপাতালের কার্যকলাপের ব্যাপারে কোন এনকোয়ারি হইয়াছিল কি না; এবং

(খ) হয়ে থাকলে,

(১) এনকোয়ারীর রিপোর্ট সরকার পেয়েছেন কি না; ও

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) হ্যাঁ।

(খ) (২) সরকার নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করেছেনঃ—

(১) ওয়ার্ড মাস্টার শ্রীঅনিল কুমার সাহা ও এ্যাকাউন্টস্ ক্লার্ক শ্রীমৃগাঙ্ক ভূষণ পালিত-কে সাময়িকভাবে কর্মচ্যুত করেছেন এবং তাদের বিরুদ্ধে চার্জ সিট দেওয়া হচ্ছে।

(২) স্টোর-কিপার শ্রীবিদ্যুৎ গুহকে তার কাজের স্বীকৃতি স্বরূপ ১৫০ টাকা অনারারিয়াম এবং একটা রৌপ্য পদক দেওয়া হচ্ছে।

(৩) ডিসট্রিক্ট মেডিকেল অফিসার শ্রীঅমিয় মোহন চক্রবর্তীকে চাকুরী থেকে অবসর করান যায় কিনা এবং তা না করা গেলে তাঁকেও চার্জ সিট দেওয়া যায় কিনা তা খতিয়ে দেখা হচ্ছে।

### জুনপুট ও দীঘা সমুদ্রে মৎস্য শিকার

*২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৩।) **শ্রীসুধীরচন্দ্র দাস** ঃ মৎস্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জুনপুট ও দীঘা সমুদ্রে সামুদ্রিক মৎস্য শিকারের কোন পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে কি না; এবং

(খ) পরিকল্পনা গ্রহণ করা হইয়া থাকিলে, সেই পরিকল্পনার বিস্তৃত বিবরণ?

**মৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি** ঃ

(ক) না, তবে এতদসম্পর্কিত কয়েকটী প্রকল্প সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রকল্পগুলি সংক্ষেপে নিম্নরূপ ঃ

(১) সমুদ্রোপকূলবর্তী জুনপুট, দীঘা ও ফ্রেজারগঞ্জ এলাকায় উদ্বাস্তু, মৎস্যজীবিদের পুনর্বাসনকল্পে সামুদ্রিক মাছ ধরার প্রকল্প;

(২) কাঁথি এলাকায় মৎস্য সংরক্ষনের জন্য বিকল্প ও হিমঘর স্থাপন; এবং

(৩) উপকূলবর্তী অঞ্চলের মৎস্যজীবিদের দ্বারা সামুদ্রিক মাছ আহরণের জন্য যন্ত্রচালিত নৌকা বিতরণ প্রকল্প।

### ভগবানগোলা ২নং ব্লকে আমডহরা ও ১নং ব্লকে হাবাসপুর উপস্বাস্থ্যকেন্দ্র

*২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪১।) **শ্রী মহঃ দেদার বক্স** ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা ২নং ব্লকে আমডহরা উপস্বাস্থ্যকেন্দ্র এবং ভগবানগোলা ১নং ব্লকে হাবাসপুর উপস্বাস্থ্যকেন্দ্রের নির্মাণ কার্য কবে নাগাত আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি** ঃ

আমডহরা মৌজায় কোলন রাধাকান্তপুরে ২.০৫ একর জমি, যা দান হিসাবে পাওয়ার কথা, পাওয়া গেলে ঐ উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণের অনুমোদনের কথা বিবেচনা করা হবে। হাবাসপুরে উপস্বাস্থ্যকেন্দ্র নির্মাণের অনুমোদন দেওয়া হয়েছে এবং টেণ্ডার ডাকা হয়েছে; ঠিকাদার নিযুক্ত হলেই কাজ শুরু হবে।

**এ্যাডভাইসারী কমিটি টু মিনিস্ট্রি অব হেলথ**

*২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪১।) **ডাঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ্যাডভাইসারী কমিটি টু মিনিস্ট্রি অব হেল্‌থ নামে যে কমিটি আছে তাহা কোন সময়ে গঠিত হইয়াছে; এবং

(খ) কমিটি গঠনের পর হইতে ১৩-২-৭৪ পর্যন্ত ঐ কমিটির কয়টি মিটিং হইয়াছে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই ধরনের কোন কমিটি নাই।

(খ) প্রশ্ন উঠে না।

Taking over of the operation and maintenance of the Municipal Water Supply Schemes .

***296.** (Admitted Question No. *651) **Shri Rajani Kanta Doloi** :

Will the Minister-in-charge of the Health Department be pleased to state-

(a) whether the State Government is considering any proposal for taking over of the operation and maintenance of the different Municipal Water Supply Schemes in the State of West Bengal; and

(b) if so the details of the proposal and the probable date of implementation of the proposal ?

Minister-in-charge of Health Department :—

(a) No such proposal is under consideration of Government.

(b) The question does not arise.

**আসানসোল এল, এম, হাসপাতালে রুগীর দেহে অস্ত্রোপচারে বিঘ্ন**

*২৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৭।) **শ্রীনিরঞ্জন ডিহিদার ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে আসানসোল এল, এম, হাসপাতালে লোড সেডিং হেতু বিদ্যুৎ সরবরাহ বন্ধ হওয়ার ফলে বিদ্যুৎ সরবরাহের বিকল্প ব্যবস্থা না থাকায় রোগীদের বিশেষতঃ রোগীর দেহে অস্ত্রোপচারকালে বিশেষ অসুবিধা হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যুৎ সরবরাহ বন্ধ থাকলে অস্ত্রোপচারের অসুবিধা হয়।

(খ) অস্ত্রোপচারের জন্য নির্দিষ্ট সময়ে হাসপাতালে বিদ্যুৎ সরবরাহ চালু রাখবার জন্য হাসপাতাল কর্তৃপক্ষ স্থানীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছে অনুরোধ জানিয়েছেন যাতে অস্ত্রোপচারের ব্যাঘাত না ঘটে।

বিকল্প ব্যবস্থা হিসাবে স্বাস্থ্যঅধিকার বিদ্যুৎ ও ব্যাটারী পরিচালিত অপারেশন ল্যাম্প কেনার ব্যবস্থা নিচ্ছেন।

### প্রাথমিক ও সহায়ক চিকিৎসাকেন্দ্রে ডাক্তার প্রেরণ

*২৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৭।) **শ্রীনরেশচন্দ্র চাকী** ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় বর্তমানে মোট (১) প্রাথমিক চিকিৎসা কেন্দ্র এবং (২) সহায়ক চিকিৎসা কেন্দ্রের সংখ্যা কত?

(খ) তন্মধ্যে কয়টিতে ডাক্তার আছেন এবং কয়টিতে নাই; এবং

(গ) যেখানে ডাক্তার নেই সেখানে ডাক্তার পাঠানর জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্যবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) (১) ২৯২;

(২) ৫৪৪;

(খ) শুধু ২৯টি উপস্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই।

(গ) বর্তমানে যে সব স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক নাই, সেই সব স্থানে এ্যাড্‌হক ভিত্তিতে চিকিৎসক নিয়োগ করা হচ্ছে। পাবলিক সার্ভিস কমিশনকে ৪০০ জন ডাক্তারকে মনোনীত করতে অনুরোধ করা হয়েছে। তাদের সুপারিশ পাওয়া মাত্র চিকিৎসক বিহীন স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক নিয়োগ করা হবে। অন্যত্র কর্মরত কিছু চিকিৎসককে ডাক্তার বিহীন কয়েকটি স্বাস্থ্যকেন্দ্রে বদলী/ডেপুটেশন করা হয়েছে।

### Fishermen engaged in Spawn Catching Business

*299. (Admitted question No. *31.) **Shri Md Safiullah:** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) the number of fishermen engaged in spawn catching business in West Bengal at present;

(b) the extent of financial assistance, if any, given to such fishermen by the Government during the financial years 1972-73 and 1973-74 (up to 31st January 1974) for the expansion of the spawn catching business; and

(c) the places where spawn is available is abundance during rainy season?

**Minister-in-charge of Fisheries Department:**

(a) About 430.

(b) 1972-73—Rs. 25,000.

1973-74—Disbursement has started from January, 1974 and the exact figures are not readily available;

(c) (1) Murshidabad-Lalgola, Raghunathganj, Samserganj, Sagardighi, Farakka, Suti, Naoda and Ramnagar Police Stations;

(2) Nadia—Kotwali, Kaligunj and Nakashipara Police Stations;

(3) Malda—Kaliachawk and Manikchawk Police Stations;

(4) Bankura—Bankura, Simlapal, Taldangra, Vishnupur, Raipur and Khatra Police Stations; and

(5) Midnapore—Garbeta, Panskura, Ghatal, Dantan and Jhargram Police Stations.

**কৃষি মজুরদের ন্যূনতম বেতনহার**

*৩০০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী বর্তমানে পশ্চিমবঙ্গে কৃষি মজুরের সংখ্যা কত;

(খ) কৃষি মজদুরদের সরকার নির্ধারিত ন্যূনতম দৈনিক বেতনহার বলবত হচ্ছে কি না তা দেখার জন্য সরকারের কোন ব্যবস্থা আছে কি না এবং থাকিলে, তা কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ১৯৭১ সালের লোকগণনার হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গে বর্তমান কৃষিমজুরের সংখ্যা ৩,২৭২,১৯৮।

(খ) কৃষি মজুরদের জন্য ন্যূনতম দৈনিক বেতন নির্ধারণ করা হইয়াছে। নির্ধারিত ন্যূনতম দৈনিক বেতন বলবৎ করার দায়িত্ব ন্যূনতম বেতনের পরিদর্শক এবং ব্লক ডেভলেপমেন্ট অফিসারদের উপর ন্যস্ত করা হইয়াছে।

**তফসিলীভুক্ত তালিকা হইতে কতিপয় তফসিলী শ্রেণীর নাম বিলোপ**

*৩০১। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৭।) **শ্রীনিতাইপদ সরকারঃ** তফসিলী জাতি এবং উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার তফসিলীভুক্ত তালিকা হইতে কয়েকটি তফসিলী শ্রেণীকে বাদ দিবার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**তপসিলী জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**তফসিলীভুক্ত তালিকা হইতে বাদ**

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *৪২১।) **শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার কোন কোন জাতি বা উপজাতিকে তফসিলীভুক্ত তালিকা হইতে বাদ দিবার প্রস্তাব বিবেচনা করিতেছেন; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি এবং কিসের ভিত্তিতে করা হইতেছে?

**তপসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**ভগবানগোলা ১নং ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪২।) **শ্রী মহঃ দেদার বক্স** ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুশিদাবাদ জেলার ভগবানগোলা ১নং ব্লকে নূতন একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলার ব্যাপারে স্থান নির্ধারণের কাজ শেষ হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, (১) কোথায় ও (২) উহাতে মোট কত টাকা ব্যয় করা হবে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) মহিষাস্থলী মৌজায়;

(২) আনুমানিক ৩,৭৩,০০০ টাকা।

**Tannery Workers**

***304** (Admitted Question No. *652) **Shri Rajani Kanta Doloi** :

Will the Minister-in-charge of the Labour Department be pleased to state the steps the Government propose to take to improve the working condition of the Tannery workers in the State?

**Minister-in-charge of Labour Department** :

The minimum rates of wages of the employees employed in Tanneries and Leather Manufactories in this State were revised in 1969. Those are due for revision again in 1974.

In terms of Tripartite settlement, dated 26-11-73, all permanent, temporary, casual and Nagda workers of Tanneries in Calcutta industrial area who belong to Chineese Tannery Owners Association and Calcutta Leather and Allied Products Marketing Co-operative Society Ltd. would be entitled to get bonus at the rate of 8.33 per cent with a minimum of Rs. 100.00 for the year 1972-73 which was payble in 1973.

**বাঁকুড়া শহরের পৌর এলাকায় পানীয় জলের অভাব**

*৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৩।) **শ্রীকাশীনাথ মিশ্র** ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে রাজগ্রামে দ্বারকেশ্বর নদীর ভিতরে পানীয় জল সরবরাহের যে কূয়া ছিল এবং যেখান হইতে বাঁকুড়া শহরের পৌর এলাকায় পানীয় জল সরবরাহ করা হইত তাহা গত বর্ষায় একেবারেই নষ্ট হইয়া গিয়াছে এবং ফলে উক্ত শহরের প্রায় একলক্ষ অধিবাসীদের বিশেষ অসুবিধা হইতেছে;

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন এবং কবে নাগাত উহা কার্যকরী হইবে;

**(গ) উক্ত এলাকায় দূষিত পানীয়জল পান করিয়া রোগাক্রান্ত হওয়ার কোন ঘটনা সরকারের জানা আছে কি না এবং থাকিলে, কয়টি?**

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পৌরসভা ঘটনাটি জনস্বাস্থ্য ইঞ্জিনীয়ারিং বিভাগের গোচরে আনলে এই বিভাগের স্থানীয় ইঞ্জিনীয়ার ঘটনাস্থলটি সরেজমিনে পরিদর্শন ক'রে যাতে শীঘ্র জল-সরবরাহ আবার চালু করা যায় সেই সম্পর্কে পৌরসভাকে কয়েকটি স্বল্পমেয়াদী ব্যবস্থা গ্রহণ করতে পরামর্শ দেন। পৌরসভা সেইমত ব্যবস্থা গ্রহণ ক'রে জল-সরবরাহ আবার চালু করেন।

বর্তমানে জল সরবরাহ অক্ষুন্ন আছে। দীর্ঘমেয়াদী ব্যবস্থা হিসেবে একটি উপযুক্ত প্রকল্প তৈরী করবার কথা বর্তমানে জনস্বাস্থ্য ইঞ্জিনীয়ারিং বিভাগ চিন্তা করছেন।

(গ) এ বিষয়ে সরকারের কিছু জানা নেই।

**ক্ষেতমজুরদের মজুরীর হার পরিবর্তন**

*৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৪।) **শ্রীঅশ্বিনী রায়** ঃ শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে ক্ষেতমজুরদের ন্যূনতম মজুরী হার পরিবর্তনের কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকিলে, উহা বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ক্ষেতমজুরদের ন্যূনতম বেতনহার সংশোধনের নিমিত্ত শ্রমবিভাগের রাষ্ট্রমন্ত্রীর সভাপতিত্বে সম্প্রতি একটি উচ্চক্ষমতাসম্পন্ন কমিটি গঠিত হইয়াছে।

(খ) কমিটির কার্যকাল এখনো শেষ হয় নাই। কমিটির রিপোর্ট পাইবার পর সরকার সিদ্ধান্ত গ্রহণ করিবেন।

**পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে নূতন হাসপাতাল, প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্র স্থাপন**

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৮।) **শ্রীনরেশচন্দ্র চাকি** ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবঙ্গে মোট কয়টি নূতন (১) হাসপাতাল, (২) প্রাথমিক চিকিৎসাকেন্দ্র এবং (৩) সহায়ক চিকিৎসাকেন্দ্র স্থাপনের পরিকল্পনা আছে;

(খ) উক্ত হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলি নির্মাণের জন্য মোট কত টাকা প্রয়োজন হবে; এবং

(গ) উক্ত কেন্দ্রগুলিতে মোট কত শয্যা থাকবে এবং কতজন নূতন ডাক্তারের প্রয়োজন হবে?

**স্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) রাজ্যের পঞ্চম পঞ্চবার্ষিকি পরিকল্পনার আকার এবং কার্যক্রম এখনও চূড়ান্তভাবে স্থিরীকৃত হয়নি। ১৯৭৪-৭৫ সালের কার্যক্রম নিম্নরূপ ঃ

| | | | | |
|---|---|---|---|---|
| হাসপাতাল (শহরাঞ্চলে) | — | — | — | ৩টি |

গ্রামাঞ্চলে ঃ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| গ্রামীন হাসপাতাল | — | — | — | — | ১৫টি |
| প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | — | — | — | — | ১৬টি |
| সহায়ক স্বাস্থ্যকেন্দ্র | — | — | — | — | ৮৮টি |
| সহ-চিকিৎসা কেন্দ্র | — | — | — | — | ১৫০টি |

(খ) আনুমানিক ২ কোটি ২০ লক্ষ টাকা।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (গ) মোট শয্যা | — | — | — | — | ৮০০টি |
| ডাক্তার | — | — | — | — | ১৫০ জন |

## UNSTARRED QUESTIONS
**(to which written answers were laid on the table)**

### উন্নতজাতের গাভী সরবরাহ

১২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৫।) **শ্রীনরেশ চন্দ্র চাকী** ঃ পশুপালন ও পশুচিকিৎস বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত দুই বৎসরে বিভিন্ন প্রতিষ্ঠানের নিকট হইতে কয়টি উন্নতমানের গাভী সরবরাহের জন্য সরকার আবেদনপত্র পাইয়াছেন;

(খ) উহার মধ্যে ডিসেম্বর, ১৯৭৩ পর্যন্ত কয়টি গাভী সরবরাহ করা হইয়াছে; এবং

(গ) বাকিগুলি সরবরাহের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) গত দুই বৎসরে প্রায় দেড় হাজার উন্নতজাতের গাভী সরবরাহের জন্য সরকার আবেদনপত্র পাইয়াছেন।

(খ) ইহার মধ্যে ১৯৭৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৭৭৭টি গাভী সরবরাহ করা হইয়াছে।

(গ) সরকারী খামারে প্রতিমাসেই গাভী বিক্রয়োপযোগী হওয়ামাত্র উহা আবেদনকারীদের মধ্যে সরবরাহ করা হয়।

### Census of Rhinoceros in Jaldapara and Gorumara Sanctuaries

**126.** (Admitted question No. 195.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state —

(a) when the census of Rhinoceros at Jaldapara and Gorumara Wild Life Sanctuaries was done last;

(b) their exact number at present; and

(c) whether the Rhinoceroses in these sanctuaries are on the increase?

**The Minister for Forests** : (a) No rigid census of Rhinoceros has been undertaken at Jaldapara and Gorumara Wile Life Sanctuaries at yet.

(b) In view of the reply given at (a) above, the exact number of Rhinoceroses in these sanctuaries cannot be stated clearly. According to a sample enumeration, the number of Rhinos are estimated as :

Year—1973-74.
Jaldapara sanctuary—45.
Gorumara sanctuary—7.
Total (State)—52.

(c) There is no definite report in this respect.

**পশ্চিম দিনাজপুর জেলায় হিলি ব্লকে ফসল নষ্ট**

১২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫০।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের বন্যায় পশ্চিম দিনাজপুর জেলায় হিলি ব্লকে কত একর আবাদ করা জমির ফসল নষ্ট হইয়াছে; এবং

(খ) কি কি এবং কত পরিমাণ ফসল নষ্ট হইয়াছে;

(গ) উক্ত বন্যাবিধ্বস্ত জমিতে অন্য কোন ফসল ফলানোর কোন পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(ঘ) করিয়া থাকিলে, তাহা কি?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) ১৯৭৩ সালের বন্যায় পশ্চিম দিনাজপুর জেলার হিলি ব্লকের মোট ৫,৪০০ একর আবাদীকৃত জমির শস্য নষ্ট হইয়াছে।

(খ) শস্যের নাম এবং ক্ষতির পরিমাণ নিম্নে প্রদত্ত হইল ঃ—

| শস্যের নাম | সংশ্লিষ্ট জমির মাপ | পরিমাণ |
|---|---|---|
| | একর | কুইন্টাল |
| (১) আমন ধান — — — — | ৫,০০০ | ২৫,৪০০ |
| (২) পাট — — — — | ৩০ | ১৮০ |
| (৩) আখ — — — — | ২০ | ২,০০০ |
| (৪) শাকশব্জী — — — — | ৩৫০ | ৬,২৫০ |

(গ) হ্যাঁ, জল অপসারণের পর বন্যাবিধ্বস্ত জমিতে বিকল্প শস্যচাষের ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

(ঘ) ১৯৭৩-৭৪ সালে এই সকল জমিতে নিম্নলিখিত শস্যসমূহ চাষের ব্যবস্থা হইয়াছে ঃ-

| | একর |
|---|---|
| গম — — — — | ৭০০ |
| বোরো — — — — | ৪০০ |
| ডাল — — — — | ৪০০ |
| শাকশব্জী — — — — | ১৫০ |

## নদীয়া জেলার অর্গানাইজড প্রাইমারী স্কুল

১২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮২০।) **শ্রীনরেশ চন্দ্র চাকী** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী বর্তমানে নদিয়া জেলার কোন্ সার্কেলে কয়টি করিয়া অর্গানাইজিং প্রাইমারি স্কুল চালু আছে; এবং

(খ) উক্ত স্কুলগুলির অনুমোদনের জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**শিক্ষা বিভাগের মন্ত্রীমহাশয়** ঃ (ক) নদিয়া জেলায় অনুমোদিত অর্গানাইজড প্রাথমিক বিদ্যালয়ের বর্তমান সংখ্যা নিম্নরূপ ঃ—

| সার্কেলের নাম | অনুমোদিত বিদ্যালয়ের সংখ্যা |
|---|---|
| হাঁসখালি | ৩১ |
| চাকদা | ৪১ |
| তেহট্ট ১ নং | ৩৪ |
| চাপড়া | ৩৩ |
| নাকাসিপাড়া | ৩৩ |
| সদর-৩ নং | ৩১ |
| কালিগঞ্জ | ৩২ |
| রানাঘাট-২ নং | ৩৭ |
| করিমপুর | ৪৯ |
| কল্যাণী | ৩১ |
| হরিণঘাটা | ১৩ |
| সদর-১ নং | ২৪ |
| তেহট্ট-২ নং | ৪৫ |
| কৃষ্ণগঞ্জ | ১৮ |
| শান্তিপুর | ৩৫ |
| নবদ্বীপ | ১৯ |
| সদর-২ নং | ১৩ |
| রানাঘাট-১ নং | ৩১ |
| মোট | ৫৫০ |

(খ) জেলার জন্য সরকার কর্তৃক মঞ্জুরীকৃত বিদ্যালয়ের অবস্থানুযায়ী জেলা বিদ্যালয় পর্ষদের পরামর্শদাতা কমিটির সুপারিশক্রমে বিদ্যালয় অনুমোদিত হইয়া থাকে।

## কলিকাতার বাজারে নিত্যপ্রয়োজনীয় জিনিষের মূল্য

১২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৪।) **শ্রীনরেশ চন্দ্র চাকী** ঃ খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ৫ই আগস্ট, ১৯৭৩ তারিখে কলিকাতার বাজারে ডাল, লঙ্কা, ময়দা, বেবীফুড কাপড় ও অন্যান্য নিত্যপ্রয়োজনীয় জিনিসের কি কি মূল্য ছিল;

(খ) ১৯৭৪ সালের ফেব্রুয়ারি মাসের তৃতীয় সপ্তাহে ঐসব জিনিসের মূল্য কত ছিল;

(গ) মূল্যবৃদ্ধি হয়ে থাকলে তার কারণ কি; এবং

(ঘ) মূল্যস্তর ঠিক রাখার জন্য সরকার হইতে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**খাদ্য এবং সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্র মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) ১৯৭৩ সালের আগস্ট মাসের প্রথম সপ্তাহে এবং ১৯৭৪ সালের ফেব্রুয়ারি মাসের প্রথম সপ্তাহে কলিকাতার বাজারে উক্ত জিনিসগুলির খুচরা দাম যা ছিল তার একটি বিবরণী নিম্নে দেওয়া হইল।

(গ) প্রায় সমস্তরকম নিত্যপ্রয়োজনীয় জিনিসের জন্য পশ্চিমবঙ্গকে অন্য রাজ্যের উপর নির্ভর করতে হয়। উপরন্তু বর্তমানে সারাদেশব্যাপী এক মুদ্রাস্ফীতিজনিত অবস্থা চলছে। স্বভাবতঃ এর ফলে এই রাজ্যের প্রায় সমস্ত নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম ক্রমাগত বেড়েই চলেছে।

(ঘ) সরকারের উদ্যোগে এই রাজ্যে 'এসেনসিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন লিমিটেড' নামক একটি সংস্থা গঠিত হচ্ছে। প্রধানতঃ এর কাজ হবে কয়েক শ্রেণীর নিত্যব্যবহার্য জিনিস সংগ্রহ করা এবং তা ন্যায্যমূল্যে জনসাধারণের কাছে বিক্রয় করা। এই সংস্থা গঠন নিত্যব্যবহার্য জিনিসের মূল্যস্তর ঠিক রাখার দিক থেকে সহায়ক হবে ব'লে আশা করা যায়।

Statement referred to in reply to clauses (Ka) and (Kha) of unstarred question No. 12[illegible]

**Statement showing minimum retail prices of some essential consumption commodities in Calcutta in rupees per kilogram**

| Commodities | | | First week of August, 1973 | Third week of February, 1974 |
|---|---|---|---|---|
| Dal— | | | | |
| (a) Masur (split) | ... | ... | 2.24 | 2.40 |
| (b) Moong (split)—ordinary | .. | ... | 3.08 | 2.88 |
| (c) Kalai (split)—black | ... | ... | 2.81 | 2.66 |
| (d) Khesari (split) | ... | ... | 2.10 | 2.35 |
| (e) Arhar (split) | ... | ... | 2.46 | 2.57 |
| (f) Matar (split) | ... | ... | 2.51 | 2.88 |
| (g) Gram (split) | ... | ... | 2.29 | 2.62 |
| Maida | ... | ... | 1.10 | 1.24 |
| Molasses (Gur)—Velly | ... | ... | 2.38 | 1.94 |
| Salt (crushed white) | ... | ... | 0.25 | 0.33 |
| Spices— | | | | |
| (a) Chillies | ... | ... | 5.44 | 7.20 |
| (b) Halud Erode | ... | ... | 5.80 | 6.38 |
| Maustard oil | ... | ... | 7.41 | 9.68 |
| Cocoanut oil | ... | ... | 11.61 | 17.80 |
| Dalda (per 2 kg. tin) | ... | ... | 18.06 | 19.03 |
| Vegetables— | | | | |
| (a) Potato | ... | ... | 1.15 | 0.84 |
| (b) Brinjal | ... | ... | 1.16 | 1.12 |
| Fish (Rohu) | ... | ... | 11.60 | 11.50 |
| Amul Baby Food | ... | ... | 14.23 | 14.23 |
| Soft-Coke (per quintal) | ... | ... | 12.97 to 15.00 | 14.00 to 17.00 |
| Kerosine oil (per litre) | ... | ... | 0.65 | 0.85 |
| Match-Box (50 sticks) | ... | ... | 0.07 | 0.10 |
| Cloth—Markin (per metre) | ... | ... | 1.50 to 2.50 | 1.90 to 2.50 |

**Report of the Expert Committee on the affairs of Uttarpara Jaikrishna Public Library**

130. (Admitted question No. 333.) **Shri Gobinda Chatterjee :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state :—

(a) whether the Expert Committee appointed under the chairmanship of Prof. Subodh Kumar Mukherjee to enquire into the affairs of Uttarpara Jaikrishna Public Library has submitted its report; and

(b) if so—

(i) the details of the report: and

(ii) the action taken by the Government in this regard?

**The Minister for Education :** (a) Yes.

(b) (i) (ii) The report is now under examination of Government. We do not want to make it out at the moment.

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফৎ লোক নিয়োগ

১৩১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩১।) ডাঃ **শৈলেন্দ্র চট্টোপাধ্যায় :** শ্রম বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকারের কোন দপ্তরে শূন্যপদের সৃষ্টি হইলে নিয়োগকর্তা কর্তৃক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-কে জানানো বাধ্যতামূলক;

(খ) সত্য হইলে, নিয়োগকর্তারা প্রতিটি ক্ষেত্রে ঐ নিয়ম পালন করেন কিনা;

(গ) না করিলে, এই সম্পর্কে সরকারের পক্ষ হইতে কোন ব্যবস্থা গ্রহণ করা হয় কিনা; এবং

(ঘ) ব্যবস্থা গ্রহণ করা হইলে, তাহার বিবরণ?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) কেন্দ্রীয় সরকারের মতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ (কম্পালসারি নোটিফিকেশন অব ভ্যাকেন্সিস) অ্যাক্ট, ১৯৭৪-এর ৪(১) ধারা অনুযায়ী যেকোনও সরকারী প্রতিষ্ঠানে শূন্যপদে নিয়োগের পূর্বে তাহা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-কে জানানো বাধ্যতামূলক।

(খ) যেসমস্ত শূন্যপদ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-কে জানানো বাধ্যতামূলক নহে সেই পদগুলি ছাড়া অন্য শূন্যপদগুলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-গুলিকে জানাইবার জন্য বিভিন্ন বিভাগ-গুলিকে অনুরোধ করা হইয়াছে।

(গ) যদি কোন নিয়োগকর্তা শূন্যপদ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-কে জানাইবার নির্দেশ পালন না করেন তিনি আইনতঃ দণ্ডনীয় হইবেন। যদিও নিয়োগকারী প্রতিষ্ঠানের সহযোগিতার উপর প্রয়োজনীয় গুরুত্ব আরোপ করা হয় তথাপি উপযুক্ত তথ্যাদি সহ উক্ত আইন লঙ্ঘনের খবর পাওয়া গেলে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা যেতে পারে।

(ঘ) সাম্প্রতিক কালে এয়ার ইণ্ডিয়া (একটি কেন্দ্রীয় আধা-সরকারী প্রতিষ্ঠান) কর্তৃপক্ষকে শূন্যপদে লোক নিয়োগের পূর্বে তাহা না জানাইবার জন্য লিখিতভাবে সতর্ক করিয়া দেওয়া হইয়াছে। মাইনিং অ্যাণ্ড এলায়েড মেশিনারী কর্পোরেশন-এরও অনুরূপ অভিযোগে কারণ দর্শাইবার জন্য নোটিশ দেওয়া হইয়াছিল।

### জেলাওয়ারী নূতন শস্যভাণ্ডার ও ধর্মগোলা

**১৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৪০।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭১ সাল হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত জেলাওয়ারী কয়টি করিয়া শস্যভাণ্ডার এবং ধর্মগোলা নূতনভাবে প্রতিষ্ঠিত হইয়াছে; এবং

(খ) শস্যভাণ্ডার ও ধর্মগোলার মাধ্যমে কি কি কার্য চলিতেছে?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) উক্ত সময়কালে প্রতিষ্ঠিত শস্যভাণ্ডারগুলির একটি জেলাওয়ারী তালিকা নিম্নে দেওয়া হইল ঃ—

| জেলা | সমবায় বিভাগ কর্তৃক রেজেষ্ট্রীকৃত শস্য-ভাণ্ডারের সংখ্যা |
|---|---|
| বাঁকুড়া — — — | ৯ |
| বীরভূম — — — | ৭ |
| বর্ধমান — — — | ৬ |
| কুচবিহার — — — | ২ |
| দার্জ্জিলিং — — — | ২ |
| হুগলি — — — | ২ |
| মেদিনীপুর — — — | ২২ |
| পুরুলিয়া — — — | ৮ |
| ২৪-পরগণা — — — | ১ |
| | ৫৯ |

(খ) এই প্রতিষ্ঠানগুলি তাহাদের সদস্যদের খাদ্য হিসাবে বা বীজধান হিসাবে ধান্য ঋণ দিয়া থাকেন। এ বাবতে সমিতিগুলি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি হইতে ঋণ এবং তফসিলী জাতি ও উপজাতি কল্যাণ দপ্তর হইতে অনুদান পাইয়া থাকেন।

### Population of tigers and other animals in the Sunderbans

**133.** (Admitted question No. 387.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Forest Department be pleased to state :—

(a) the present population ratio between tiger and other animals—deer and pigs in particular—in the Sunderbans; and

(b) whether any census of the animals in the Sunderbans was held and, if so, when?

**The Minister for Forests :** (a) Since no sensus animals other than tiger has been undertaken in the Sunderbans, it is not possible to state the population ratio between tiger and other animals there.

(b) Census of tigers only over the 1/5th area of the Sunderbans was undertaken in April and May, 1972.

## পশ্চিমবাংলার তাঁত

১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৭।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** কুটির এবং ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে জেলাওয়ারী বর্তমানে তাঁতের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে জেলাওয়ারী কয়টি তাঁত সমবায়ের মাধ্যমে চলে; এবং

(গ) বাঁকুড়া জেলায় ব্লকওয়ারী তন্তুজীবীদের সংখ্যা কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় ঃ**
(ক) এবং (খ)—

| জেলার নাম | মোট তাঁত সংখ্যা | সমবায়ের মাধ্যমে চালু তাঁত সংখ্যা |
|---|---|---|
| হাওড়া — — — | ৩,৪০০ | ৫৯০ |
| পুরুলিয়া — — — — | ৬,২৮০ | ২,৮১৩ |
| বাঁকুড়া — — — — | ১২,৩৯১ | ৫,৭৪১ |
| মেদিনীপুর — — — — | ৩২,৭০৬ | ১৫,৩৮৬ |
| নদিয়া — — — — | ২৯,৪৬০ | ১১,০৩০ |
| হুগলি — — — — | ১৫,৭৮৩ | ৮,৭৯৩ |
| মালদহ — — — — | ৪,৩৫২ | ৩,১১৯ |
| ২৪-পরগণা — — — | ১৮,৯৩২ | ৯,৫৭৪ |
| কুচবিহার — — — — | ১,৮৭৮ | ১,৩৮৪ |
| মুর্শিদাবাদ — — — — | ৮,৬১৪ | ৩,১৪৩ |
| পশ্চিমদিনাজপুর — — — | ২,২৮৪ | ১,০৩৫ |
| বর্ধমান — — — — | ১৫,৯৮৪ | ৪,৪৭১ |
| বীরভূম — — — — | ৬,০৫২ | ১,৬১৯ |
| জলপাইগুড়ি— — — — | ৬৬৫ | ২৯৯ |
| কলিকাতা — — — — | ১,৩৮৮ | ২৩২ |
| দার্জিলিং — — — — | ১৫১ | ১২১ |
| মোট — | ১,৬০,৩২০ | ৬৯,৩৫০ |

(গ) বাঁকুড়া জেলার মোট তন্তুজীবীদের সংখ্যা ৩০,৯৭৭।
ব্লকওয়ারী তন্তুজীবীদের সংখ্যা সম্পর্কিত তথ্যাদি সংগৃহীত হইতেছে।

## পশ্চিমবাংলার কুষ্ঠরোগী

**১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯১।) শ্রীকাশীনাথ মিশ্র ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—**

**(ক) বর্তমানে পশ্চিমবাংলায় জেলাওয়ারী কুষ্ঠরোগীর সংখ্যা কত;**

(খ) বাঁকুড়া জেলায় বর্তমানে নেগেটিভ কুষ্ঠরোগীর সংখ্যা কত;

(গ) কুষ্ঠরোগীদের পুনর্বাসনের জন্য বাঁকুড়া জেলায় পিয়ারাডোবায় যে পুনর্বাসনকেন্দ্র স্থাপনের প্রস্তাব ছিল তাহা বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(ঘ) স্টিগ্‌মা দূর করার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি না?

**স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) একটি তালিকা নিম্নে পেশ করা হইল।

(খ) আনুমানিক ২২,৫০০ জন।

(গ) প্রস্তাবটি বিবেচনাধীন আছে।

(ঘ) স্বাস্থ্য অধিকার এবং হিন্দ্ কুষ্ঠ নিবারণ সংঘ ঐ বিষয়ে স্বাস্থ্য সম্বন্ধীয় শিক্ষার ব্যবস্থা ক'রে থাকেন।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 125*

| | জেলার নাম | কুষ্ঠরোগীর সংখ্যা (আনুমানিক) |
|---|---|---|
| ১। | বাঁকুড়া | ২৯,০১৮ |
| ২। | বীরভূম | ১৮,৮৮৮ |
| ৩। | বর্ধমান | ৩২,৮৮০ |
| ৪। | কলিকাতা | ১২,৭৪৫ |
| ৫। | দার্জিলিং | ৪,৪৫০ |
| ৬। | হুগলী | ১৩,৯৮৬ |
| ৭। | হাওড়া | ২৪,২৬৫ |
| ৮। | জলপাইগুড়ি | ১৩,৭২৫ |
| ৯। | মালদা | ৯,৭৮০ |
| ১০। | মেদিনীপুর | ৭৮,৬০১ |
| ১১। | মুর্শিদাবাদ | ১৫,৭৪০ |
| ১২। | নদীয়া | ১৭,১৭৪ |
| ১৩। | ২৪-পরগণা | ৫৯,৯১৮ |
| ১৪। | পশ্চিম দিনাজপুর | ১০,৮১৫ |
| ১৫। | পুরুলিয়া | ১৮,০০০ |

**ডোমকল এবং জলঙ্গী ব্লকে কৃষকদের মধ্যে বণ্টনকৃত সার, বীজ ও সি পি লোন**

১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৮৮।) **ডাঃ এক্রামুল হক বিশ্বাস ঃ** কৃষি বিভাগেরমন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ডোমকল ও জলঙ্গী ব্লকে ১৯৭৩-৭৪ সালে (জানুয়ারি পর্যন্ত) সার, বীজ ও সি পি লোন বাবত কত টাকা করিয়া কৃষকদের মধ্যে বণ্টন করা হয়েছে; এবং

(খ) উক্ত ব্লক দুইটি হইতে উক্ত সময়ে মোট কত টাকা সার, বীজ ও সি পি লোন বাবত দেয় ঋণের মধ্যে মোট কত টাকা কৃষকদের নিকট হ'তে আদায় করা হয়েছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) ও (খ) ১৯৭৩-৭৪ সালে (জানুয়ারি পর্যন্ত) মুশিদাবাদ [জে]লার ডোমকল ও জলঙ্গী ব্লকে সার, বীজ ও সি পি লোন বাবত কৃষকদের মধ্যে কত [টা]কা বণ্টন করা হয়েছিল ও তন্মধ্যে কত টাকা উক্ত সময়ের মধ্যে আদায় করা হয়েছে [তা]র একটি বিবরণ নীচে দেওয়া হ'ল—

| ব্লকের নাম | ঋণের প্রকারভেদ | | ঋণ বাবত কত টাকা বণ্টন করা হয়েছিল (টাকায়) | ঋণের মধ্যে আদায়ীকৃত অর্থের পরিমাণ (টাকায়) |
|---|---|---|---|---|
| ১। ডোমকল | (ক) সার ঋণ | — | ২১,০০০ | ৫,৫২৮·৭৬ |
| | (খ) বীজ ঋণ | --- | ২১,০০০ | --- |
| | (গ) সি পি লোন | --- | ১১,৫০০ | ১,০৭৭·৭৬ |
| ২। জলঙ্গী | (ক) সার ঋণ | --- | ১৪,০০০ | ৩,১৯৭·২৯ |
| | (খ) বীজ ঋণ | --- | ১৪,০০০ | — |
| | (গ) সি পি লোন | --- | ৮,৫০০ | ১,১০২·৭৪ |

### পশ্চিমবাংলায় চালকল ও চালকল থেকে চালের সংগ্রহ

১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৩।) শ্রীনরেশচন্দ্র চাকী: খাদ্য ও সরবরাহ বিভাগে [ম]ন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় কোন্ জেলায় কয়টি করিয়া রাইস মিল আছে;

(খ) এই মিলগুলি থেকে কি পরিমাণ চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল;

(গ) ১১ই ফেব্রুয়ারি, ১৯৭৪ পর্যন্ত এইসব মিলগুলি থেকে কি পরিমাণ চাল সংগৃহীত হয়েছে; এবং

(ঘ) ঐ মিলগুলি থেকে বাকি চাল সংগ্রহের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রিমহাশয়** ঃ (ক) এই সম্বন্ধে একটি বিস্তারিত [বি]বরণ নিম্নে দেওয়া হইল।

(খ) ১৯৭৩-৭৪ খরিফ বৎসরে ৩১-এ মার্চ, ১৯৭৪ তারিখের মধ্যে পশ্চিমবাংলার চালকল-[গু]লি হইতে মোট ৩,৬০ লক্ষ মেঃ টন চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য হইয়াছে।

(গ) ১১ই ফেব্রুয়ারি, ১৯৭৪ পর্যন্ত এইসব মিল হইতে লেভী বাবত মোট ২৯,৫৫৮ [মে]ঃ টন চাল সংগৃহীত হইয়াছে। ইহা ব্যতীত এই মিলগুলি হইতে মোট ৫,০৭৬ মেঃ টন [লে]ভী-মুক্ত চাল সংগৃহীত হইয়াছে।

(ঘ) পশ্চিমবঙ্গের মোট ৪১৭টি লাইসেন্সপ্রাপ্ত মিলের মধ্যে কেবলমাত্র ২৫২টি মিল [নি]জ খাতে ধান ক্রয় করিতেছেন। এই অবস্থায় লক্ষ্যমাত্রা পরিপূর্ণ করার সম্ভাবনা সুদূর। [সু]তরাং উৎপাদকের উপর লেভী এবং মজুত উদ্ধার ইত্যাদি দ্বারা এই ঘাটতি পূরণের জন্য [স]কলপ্রকার সম্ভবপর প্রচেষ্টা লওয়া হইতেছে। সমস্ত রাজনৈতিক দল বিশেষ ক'রে [আ]র্চার এম-এল-এ'রা যাতে তাদের সর্বশক্তি দিয়ে সংগ্রহ লক্ষ্যে পৌঁছতে পারে তার জন্য [অ]নুরোধ পাঠানো হয়েছিল ও হচ্ছে।

Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 137

| | (1) Name of the district | (2) Number of rice mills | (3) Number of rice mills possessing licences for operation | (4) Number of rice mills purchasing paddy on own account and as such participating under levy order |
|---|---|---|---|---|
| 1. | Burdwan ... | 156 | 103 | 64 |
| 2. | Birbhum ... | 74 | 49 | 47 |
| 3. | Purulia ... | 25 | 20 | 13 |
| 4. | Bankura ... | 30 | 56 | 31 |
| 5. | Midnapore ... | 102 | 43 | 25 |
| 6. | Howrah ... | 9 | 1 | Nil |
| 7. | Hooghly ... | 81 | 47 | 32 |
| 8. | 24-Parganas ... | 54 | 26 | 14 |
| 9. | Nadia ... | 3 | 1 | Nil |
| 10. | Murshidabad ... | 4 | 4 | 3 |
| 11. | Malda ... | 4 | 2 | Nil |
| 12. | West Dinajpur ... | 33 | 34 | 23 |
| 13. | Jalpaiguri ... | 32 | 27 | Nil |
| 14. | Cooch Behar ... | 9 | 7 | Nil |
| 15 | Darjeeling ... | 9 | 7 | Nil |
| | | 675 | 417 | 252 |

**Postwise break up of Class III and Class IV vacancies in the offices of the Food and Supplies Department in Midnapore district**

**138.** (Admitted question No. 598.) **Shri Rajani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state :—

(a) the post-wise break-up of Class III and Class IV vacancies in the different Offices of the Food and Supplies Department in Midnapore district as on 31st January, 1974; and

(b) how and when these vacancies are proposed to be filled up by the Government?

**The Minister of State-in-charge of the Food and Supplies** : (a) The postwise break up of Class III and Class IV vacancies referred to are as follows :—

| Name of posts | | | | Number of vacancies |
|---|---|---|---|---|
| **Class III—** | | | | |
| (1) Chief Inspector | ... | ... | ... | 8 |
| (2) Inspector | ... | ... | ... | 10 |
| (3) Head Clerk | ... | ... | ... | 2 |
| (4) Accountant | ... | .. | .. | 1 |
| (5) Upper Division Clerk | ... | ... | ... | 2 |
| (6) Sub-Inspector | ... | ... | ... | 2 |
| | Total | ... | ... | 25 |
| **Class IV—** | | | | |
| (7) Peon | ... | ... | ... | 7 |
| | Grand Total | ... | ... | 32 |

(b) (i) The posts mentioned at serials 3, 4 and 5 in the reply to clause (a) are filled up by promotion and necessary steps are being taken to fill up these vacancies as early as possible.

(ii) Posts mentioned at serials 1, 2 and 6 thereof are filled up on 50:50 ratio of promotion and direct requirement. Necessary steps are being taken to fill up the vacancies as early as possible.

(iii) Posts mentioned at serial 7 thereof are filled up by direct recruitment and steps are being taken to fill up these vacancies as early as possible.

## কলিকাতায় গবাদি পশু

১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩২০।) **শ্রী অশ্বিনী রায়** ঃ পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় গবাদি পশুর কোন সংখ্যাতত্ত্ব আছে কি;

(খ) থাকিলে, উক্ত সংখ্যা ১৯৫৯ সালের জানুয়ারি মাসে কত ছিল এবং বর্তমান বৎসরের জানুয়ারি মাসে কত ছিল, এবং

(গ) উক্ত গবাদি পশু সংরক্ষণাগারগুলি বর্তমানে কি অবস্থায় আছে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) আছে।

(খ) ১৯৫৯ সালের জানুয়ারি মাসের বা বর্তমান বৎসরের জানুয়ারি মাসের গবাদি পশুর সংখ্যাতত্ত্ব আমাদের কাছে নাই। তবে সুবিধার্থে ১৯৬১ সালের এবং ১৯৭২ সালের পশু-গণনার পরিসংখ্যান নিম্নে দেওয়া হইল ঃ—

কলিকাতা জেলা—

| ১৯৬১ সাল | | ১৯৭২ সাল | |
|---|---|---|---|
| গরু | মহিষ | গরু | মহিষ |
| ৩৯,৪৮৮ | ২১,৯৫০ | ১২,৪৮১ | ১৫,৪৮৩ |

(গ) প্রশ্নটি অস্পষ্ট বলিয়া উত্তর দেওয়া সম্ভব নহে।

**মুর্শিদাবাদ জেলায় মেডিক্যাল কলেজ**

**১৪০।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৯।) **শ্রী মহঃ দেদার বক্স** ঃ গত ২৭শে মার্চ, ১৯৭৩ তারিখে প্রদত্ত তারকাচিহ্নিত *৮৭৫নং (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯০) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় মেডিক্যাল কলেজ স্থাপনের কোন পরিকল্পনা গৃহীত হইয়াছে কিনা; এবং

(খ) হইলে, কবে নাগাত উহার নির্মাণকার্য আরম্ভ হইবে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**হ্যান্ডলুম পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন**

**১৪১।** (অনুমোদিত প্রশ্ন নং ৬১২।) **শ্রীকাশীনাথ মিশ্র** ঃ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প-বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তন্তুজীবীদের অর্থনৈতিক উন্নতির জন্য পশ্চিমবাংলায় হ্যান্ডলুম পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন নামে একটি সংস্থা গঠন করা হইয়াছে এবং

(খ) সত্য হইলে—

(১) কবে এবং কতজন সদস্য লইয়া উক্ত কর্পোরেশন গঠন করা হইয়াছে; ও

(২) গঠিত হওয়ার পর হইতে ৩১শে জানুয়ারি, ১৯৭৪ পর্যন্ত জেলাভিত্তিক কতজন তন্তুজীবীর জন্য ঐ কর্পোরেশন কি কি উন্নয়নমূলক কাজ করিয়াছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) হ্যাঁ।

(খ) (১) ইংরাজী ২২শে সেপ্টেম্বর, ১৯৭৩ তারিখে এই সংস্থাকে পাবলিক লিমিটেড কোম্পানী হিসাবে সমিতিবদ্ধ (ইনকর্পোরেটেড) করা হইয়াছে। তিনজন সরকারী সভ্য ব্যতীত উহার আরও ৬ জন সভ্য আছেন।

(২) বর্তমানে কোন উন্নয়নমূলক কাজ করা সম্ভব হয় নাই; কারণ উক্ত সংস্থা পাবলিক লিমিটেড কোম্পানী হিসাবে রেজেষ্ট্রী হওয়ার ফলে দ্রুত কাজ করার পথে অন্তরায় হয়ে দাঁড়ায়। এই অসুবিধা দূর করার জন্য উক্ত কোম্পানীকে প্রাইভেট লিমিটেড কোম্পানীতে পরিবর্তনের যথাযথ ব্যবস্থা অবলম্বন করা হইতেছে। আশা করা যায় যে, অতঃপর এই সংস্থা উন্নয়নমূলক কাজে দ্রুত অগ্রসর হতে পারবে।

**কাঁথি মহকুমায় বন্যাবিধ্বস্ত বিদ্যালয়গৃহের পুনর্নির্মাণ বা সংস্কার**

**১৪২।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৯০।) **শ্রীসুধীরচন্দ্র দাস** ঃ ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কাঁথি মহকুমায় বন্যার ফলে যে সকল বিদ্যালয়গৃহ বিধ্বস্ত হইয়াছিল সেই বিদ্যালয়গুলি টেস্ট রিলিফের মাধ্যমে পুনরায় নির্মাণ ও সংস্কার করিবার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে;

(খ) সত্য হইলে, কোন্ কোন্ থানায় কতগুলি বিদ্যালয় ঐ পরিকল্পনায় গৃহীত হইয়াছে;

(গ) ঐ পরিকল্পনার জন্য ঐ মহকুমায় কত টাকা মঞ্জুর করা হইয়াছে; এবং

(ঘ) ঐ পরিকল্পনার কাজ কবে নাগাত আরম্ভ হইবে বলিয়া আশা করা যাইতে পারে?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কাঁথি মহকুমায় বন্যায় বিধ্বস্ত বিদ্যালয়গৃহগুলি টেস্ট রিলিফের মাধ্যমে পুনর্নির্মাণ বা সংস্কারের জন্য কোন নির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করা হয় নাই। তবে টেস্ট রিলিফের মাধ্যমে অন্যান্য প্রকল্পের সঙ্গে বিধ্বস্ত বিদ্যালয়গৃহগুলির মেরামতের জন্য প্রস্তাব জেলাকর্তৃপক্ষের বিবেচনাধীন আছে।

(খ), (গ) ও (ঘ) প্রশ্ন উঠে না।

## নদীয়া জেলায় নূতন টিউবওয়েল

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭০৭।) **শ্রীকান্তিকচন্দ্র বিশ্বাসঃ** স্বাস্থ্য (গ্রামীণ জল-সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি----

(ক) ১৯৭৩ সালে নদিয়া জেলায় ব্লকভিত্তিক কয়টি নূতন টিউবওয়েল বসানো হইয়াছে; এবং

(খ) উক্ত সময়ে উক্ত জেলায় ব্লকভিত্তিক কয়টি টিউবওয়েল অকেজো হইয়াছিল ও কয়টি মেরামত করা হইয়াছে?

**স্বাস্থ্য (গ্রামীণ জল-সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) আর্থিক বর্ষ (ফিনান্সিয়াল ইয়ার) অনুসারে পল্লী জল-সরবরাহ প্রকল্পগুলি গ্রহণ করা হয়ে থাকে। ১৯৭২-৭৩ সালে (অর্থাৎ ১৯৭২ সালের এপ্রিল থেকে ১৯৭৩ সালের মার্চ পর্যন্ত) পল্লী জল-সরবরাহের যে প্রকল্প সরকার অনুমোদন করেন তাতে প্রতিব্লকে অন্তত ৩৫টি ক'রে জল-উৎস (নলকূপ বা কূপ) স্থাপনের ও পুনঃস্থাপনের ব্যবস্থা ছিল। তবে ঐ বৎসরে নদিয়া জেলায় মোট ৯৮৭টি নলকূপ নতুন খনন ও ৫০৬টি নলকূপ পুনর্খনন করা হয়েছে। নতুন খননের ব্লকভিত্তিক তথ্য নিম্নে ১নং বিবরণীতে দেওয়া হইল।

১৯৭৩-৭৪ সালে পল্লী জল-সরবরাহের যে প্রকল্প সরকার কর্তৃক অনুমোদিত হয়েছে তাতে প্রতিব্লকে ৩১টি ক'রে নলকূপ বা কূপ খননের ব্যবস্থা আছে। এ পর্যন্ত এই প্রকল্পে ২২৯টি নলকূপ নতুন খনন ও ৮৪টি নলকূপ পুনর্খনন করা হয়েছে। ব্লকভিত্তিক হিসাব নিম্নে ২নং বিবরণীতে দেওয়া হইল।

(খ) ১৯৭২-৭৩ সালে উক্ত জেলায় ব্লকভিত্তিক কোন হিসাব পাওয়া যায়নি। তবে ঐ সময়ে উক্ত জেলায় মোট ২,৫৫৭টি নলকূপ অকেজো হইয়াছিল এবং তার সবকয়টিই মেরামত করা হয়েছে।

১৯৭৩-৭৪ সালের হিসাব এখনও পাওয়া যায় নি। নদিয়ার জিলাশাসককের কাছ থেকে তথ্য সংগ্রহ করা হচ্ছে।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 143*

## ১নং বিবরণী

১৯৭২-৭৩ সালে গৃহীত পল্লী জল-সরবরাহ প্রকল্পের অন্তর্ভুক্ত নদিয়া জেলায় নলকূপ বা কূপ খনন কাজের ব্লকভিত্তীক হিসাব এই প্রকল্পের লক্ষ্যমাত্রা প্রতি ব্লকে অন্ততঃ ৩৫টি করে জল-উৎস স্থাপন করা)।

| ব্লকের নাম | | | | | নলকূপ বসানো হয়েছে |
|---|---|---|---|---|---|
| ১। করিমপুর | — | — | — | — | ৪৭ |
| ২। তেহট্ট-১ | — | — | — | — | ৫০ |
| ৩। তেহট্ট ২ | — | — | — | — | ২৯ |
| ৪। কালিয়াগন্জ | — | — | — | — | ১০১ |
| ৫। নাকাশিপাড়া | — | — | — | — | ৫১ |
| ৬। চাপড়া | — | — | — | — | ১০৭ |
| ৭। কৃষ্ণগঞ্জ | — | — | — | — | ৫৪ |
| ৮। কৃষ্ণনগর-১ | — | — | — | — | ৬৭ |
| ৯। কৃষ্ণনগর-২ | — | — | — | — | ১৮ |
| ১০। নবদ্বীপ | — | — | — | — | ৪১ |
| ১১। হাঁসখালি | — | — | — | — | ৯৫ |
| ১২। শান্তিপুর | — | — | — | — | ৬২ |
| ১৩। রানাঘাট-১ | — | — | — | — | ৭০ |
| ১৪। রানাঘাট-২ | — | — | — | — | ৭৫ |
| ১৫। চাকদহ | — | — | — | — | ৫৭ |
| ১৬। হরিণঘাটা | — | — | — | — | ৬৩ |
| | | | | | ৯৮৭ |

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 143*

২নং বিবরণী

৭৩-৭৪ সালে গৃহীত পল্লী জল-সরবরাহ প্রকল্পের অন্তর্ভুক্ত নদিয়া জেলায় নলকূপ বা কূপ খনন কাজের ব্লকভিত্তিক হিসাব (এই প্রকল্পের লক্ষ্যমাত্রা প্রতি ব্লকে অন্ততঃ ৩১-টি করে জল-উৎস স্থাপন করা)।

| ব্লকের নাম | নলকূপ নতুন খনন করা হয়েছে | নলকূপ পুন-খননের কাজ হয়েছে |
|---|---|---|
| ১। করিমপুর | ৩৫ | ২ |
| ২। তেহট্ট-১ | ১০ | — |
| ৩। তেহট্ট-২ | ৮ | — |
| ৪। কালিয়াগঞ্জ | ২৬ | — |
| ৫। নাকাশিপাড়া | ৩৯ | ২ |
| ৬। চাপড়া | — | ২৫ |
| ৭। কৃষ্ণগঞ্জ | ৭ | ১ |
| ৮। কৃষ্ণনগর-১ | ৪ | ৩৬ |
| ৯। কৃষ্ণনগর-২ | ১৬ | — |
| ১০। নবদ্বীপ | ২৩ | — |
| ১১। হাঁসখালি | — | ৮ |
| ১২। রানাঘাট-১ | ৬ | — |
| ১৩। রানাঘাট-২ | ৮ | ১০ |
| ১৪। চাকদহ | ১৫ | — |
| ১৫। হরিণঘাটা | ১০ | — |
| ১৬। শান্তিপুর | ২২ | — |
| | ২২৯ | ৮৪ |

মোট—৩১৩

**পশ্চিমবাংলায় প্লাবনে ও ঘূর্ণিঝড়ে ক্ষতি**

১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৪।) **শ্রীকাশীকান্ত মিশ্র :** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) গত বৎসরে, বর্ষার প্লাবন এবং ঘূর্ণিঝড়ে জেলাওয়ারী ক্ষতির পরিমাণ কত;

(খ) জেলাওয়ারী শস্য, গৃহ, মানুষ, পশু এবং অন্যান্য জিনিসপত্রের ক্ষয়ক্ষতির পরিমাণ; এবং

(গ) দুঃস্থ অসহায় এবং বন্যাক্লিষ্ট মানুষদের ত্রাণ এবং পুনর্বাসনের জন্য সরকার হইতে কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছিল এবং ঐ বাবতে মোট কত টাকা খরচ করা হইয়াছিল (জেলাওয়ারী হিসাবে)?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ও (খ) একটি বিবরণী (১নং) লাইব্রেরী টেবিল উপস্থাপিত করা হইল।

(গ) একটি বিবরণী (২নং) লাইব্রেরী টেবিল উপস্থাপিত করা হইল।

**Calling attention to matters of urgent public importance**

**Mr. Speaker :** I have received 17 notices of calling attention on the following subjects; namely -

(1) TR and GR in rural Bengal, from Shri Mohammad Dedar Baksh and Dr Ekramul Haque Biswas.

(2) Abnormal rise in price of essential commodities in rural Bengal, from Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas, Shri Abdul Bari Biswas, Shri Habibur Rahman, Shri Kashinath Misra and Shri Mahabubul Haque.

(3) Reported civil disobedience by the primary teachers from 25th March, 1974, from Shri Mohammad Dedar Baksh and Dr Ekramul Haque Biswas.

(4) Scarcity of drinking water in Calcutta, from Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(5) Threatened strike by State Bus employees, from Shri Abdul Bari Biswas, Shri Krishna Pada Roy, Shri Aftabuddin Mondal, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas Shri Monoranjan Pramanik, Shri Mohammad Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas.

(6) Education affected owing to want of kerosene and paper, from Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas, Shri Abdul Bari Biswas, Shri Kashinath Misra, Shri Habibur Rahman and Shri Mahabubul Haque

(7) Crisis in plastic industry in West Bengal, from Shri Kashinath Misra, Shri Krishnapada Roy, Shri Abdul Bari Biswas, Shri Aftabuddin Mondal, Shri Gautam Chakravorty, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas, Shri Monoranjan Pramanik, Shri Md. Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas ;

(8) Agitation by passengers at Sealdah Station on 20th March 974. from Shri Gautam Chakravorty, Shri Abdul Bari Biswas, Md. afiulla, Shri Kashinath Misra. Shi Habibur Rahman, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas, Shri Monoranjan Pramanik, Shri Mahabubul Haque, Shri Md. Dedar Baksh and Dr Ekramul Haque Biswas ;

(9) Food crisis in rural areas of West Bengal from Shri Gautam Chakravorty, Shri Abdul Bari Biswas, Shri Md Safiulla, Shri Monoranjan Pramanik, Shri Adya Charan Dutta and Shri Kartick Chandra Biswas ;

(10) Murder of Shri Bibhuty Kolay by CPI(M) workers at Sonamukhi n 17th March 1974, from Shri Kashinath Misra. Shri Gautam Chakravorty Md Safiulla, Shri Adya Charan Dutta, Shri Kartick Charan Biswas. Shri Abdul Bari Biswas and Shri Monoranjan Pramanik ;

(11) Economic distress of "Basumati" workers, from Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas. Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakravorty, Shri Adya Charan Dutta and Shri Kartick Chandra Biswas ;

(12) Proposal for setting up NIRODH factory at Farakka from Shri Gautam Chakravorty, Md. Shafiulla, Shri Adya Charan Dutta, Shri Monoranjn Pramanik and Shri Kartick Chandra Biswas ;

(13) Attack on Harijan Bustee in Howrah from Shri Abdul Bari Biswas, Shri Gautam Chakravorty. Md Safiulla. Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas and Shri Monoranjan Pramanik ;

(14) Reported news in the Amrita Bazar Patrika of 21st March 1974 under the caption "Retired hands sought for S E B work", from Shri Abdul Bari Biswas. Shri Kashinath Misra, Shri Mahabubul Haque ,

(15) Rice smuggling from surplus area to Calcutta and deficit areas from Shri Abdul Bari Biswas, Shri Habibur Rahman, Shri Kashinath Misra and Shri Mahabubul Haque ;

(16) Police atrocities on Tannery workers in Narikeldanga, Entally and Tiljala, from Shri Abdul Bari Biswas, Shri Habibur Rahman, Shri Kashinath Misra and Shri Mahabubul Haque , and

(17) Reported death of a deer at Siliguri Hospital on 20th March, 1974, from Shri Abdul Bari Biswas. Shri Habibur Rahman, Shri Kashinath Misra and Shri Mahabubul Haque.

I have selected the notice of Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas, Shri Monoranjan Pramanik. Shri Gautam Chakravorty. Shri Adya Charan Dutta and Shri Kartick Chandra Biswas on the subject of economic distress of "Basumati" workers.

The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Gyan Singh Sohanpal:** Reply will be given on the 28th March next.

## Mention Cases

[2-10—2-20 p.m.]

**Shri Rathin Talukdar :**

স্যার, এই বিধানসভায় বিশেষকরে মন্ত্রীমণ্ডলীর অর্থমন্ত্রী ও মুখ্যমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করছি। আমরা এতদিন পুকুর চুরির কথা শুনেছি, কিন্তু আমি আপনার সামনে তথ্য দিয়ে উৎথাপন করলে দেখবেন যে সাগর চুরি সুরু হয়ে গেছে। আমি যে দপ্তরের কথা বলব সেই দপ্তর হচ্ছে এনট্রি ট্যাক্স। হাওড়ায় এনট্রি ট্যাক্স-এর যে চেক পোষ্ট আছে সেই চেক পোষ্ট'-এ একসঙ্গে দুর্নীতিগ্রস্ত অফিসার ও ব্যবসায়ীদের যোগসাজসে কোটি কোটি টাকা লুণ্ঠন হচ্ছে। এ সম্পর্কে আমি একটা তথ্য উৎথাপন করছি। ১৯৭৩ সালের আগাস্ট মাসে যেখানে ট্যাক্সেব্‌ল ওয়াগন এসেছিল ২ হাজার ৩৩৬টি সেখানে আদায় হয়েছিল ৪ লক্ষ ৮৬ হাজার টাকা। এই সূত্রে দেখাচ্ছি ১৯৭৩ সালের নভেম্বর মাসে যেখানে ওয়াগন এসেছিল ২ হাজার ২৯৯টি, সেখানে ট্যাক্স আদায় হয়েছিল ৫ লক্ষ ৮৪ হাজার টাকা, ডিসেম্বর ১৯৭৫–ত ১৮ হাজার ১৮০টি ওয়াগন এসেছিল, ট্যাক্স আদায় হয়েছিল ৫ লক্ষ ৭ হাজার, জানুয়ারী মাসে ওয়াগন ৬ হাজার ৩৬১টি, আদায় হয়েছিল ৬ লক্ষ ৫৮ হাজার টাকা। ১৯৭৪ সালের ফেব্রুয়ারী মাসে ৯৭৩টি ওয়াগন এসেছিল, ওয়াগনের সংখ্যা প্রায় ২৪শো কম, কিন্তু আদায় হয়েছিল ৬ লক্ষ ৭০ হাজার টাকা। এইভাবে দেখা যাচ্ছে প্রতি মাসে ১ লক্ষ ১॥ লক্ষ টাকা সরকারের তহবিলে জমা হচ্ছে না, অসাধু ব্যবসায়ী এবং কিছু কিছু অসৎ কর্মচারীর যোগসাজসে এইভাবে সরকারের টাকা লুঠ হয়ে যাচ্ছে। এই সমস্ত দুর্নীতির মূলে গুরু হচ্ছে ক্যালকাটা জোনাল অফিসের জোনাল অফিসার মিঃ এস, এন, চ্যাটার্জী ডবলিউ, বি, সি, এস। আমার কাছে আরো তথ্য আছে, ফটোস্ট্যাট চিঠি আছে, সেই চিঠিতে কোন একজন বাহিরের লোককে বলা হচ্ছে আমাদের কাল থেকে জয়েন্ট কারবার সুরু হবে, আমি সমস্ত কথা জয়নুল ভাইকে বলে গেছি। জয়নুল বলতে এখানকার একজন ক্লিয়ারিং এজেন্ট। জয়নুল চিঠি দিচ্ছে আমি আর একাজ করতে পারব না, ইট ইজ নট পসিবল ফর মি টু কালেক্ট ব্রাইব ফ্রম টু-মরো, এই চিঠি আমার কাছে এসেছে। এই সম্বন্ধে আমি মুখ্যমন্ত্রী এবং অর্থ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। খবর পেয়েছি তিনি কিছু কিছু সিদ্ধান্ত নিয়েছেন, কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন। কিন্তু এমন ব্যবস্থা নিশ্চয়ই গ্রহণ করেন নি যাতে এই সমস্ত দুর্নীতিগ্রস্ত অফিসারের দুর্নীতি বন্ধ হয়। এত গেল হাওড়ার এন্ট্রি ট্যাক্স সম্বন্ধে, শালিমার সম্বন্ধেও তথ্য আছে। এই তথ্য এত সাংঘাতিক যে যেখানে রেলওয়ে রিসিপ্ট দেখতে পাচ্ছি একই মালের উপর অথাৎ যে পরিমাণ মাল আনতে এক জায়গায় ভ্যালু হচ্ছে ২১ হাজার ৪৩৯ টাকা, ঠিক সম পরিমাণ একই মাল আনতে অন্য জায়গায় ভ্যালু দেখা যাচ্ছে মাত্র ১ হাজার টাকা। এইভাবে শতকরা নব্বই ভাগ ক্ষেত্রে সরকারের যেটা ন্যায্য ট্যাক্স পাওনা সেই ট্যাক্স সরকার পাচ্ছেন না। শুধু তাই নয়, যেখানে রসরকার সম্পদ সংগ্রহ করার জন্য বিভিন্ন পথ অবলম্বন করছেন সেখানে দেখতে পাচ্ছি একমাত্র এন্ট্রি ট্যাক্স থেকে কোটি কোটি টাকা গভর্নমেন্টের লস হচ্ছে। সেজন্য আমি দাবি করছি অবিলম্বে সি, বি, আই'কে দিয়ে এনকোয়ারী করান হোক এবং আমি আশা করব এই ধরণের দুর্নীতি বন্ধ হবে।

## Statement under Rule 346

**Dr. Md. Fazle Haque :** Mr. Speaker, Sir, I rise to make a statement regarding the allegation of atrocities committed on the women folk of the village Godhulia of the district of Midnapore in connection with the investigation of a case of dacoity committed in the near by village of Khelar. Godhulia is a small hamlet in the police station of Narayangarh in Midnapore district. The hamlet has only seven mud houses.

The inhabitants are all scheduled caste Hindus. Their principal occupation is frying and selling of **moori** Three of the seven families own some lands but the rest are poor and landless On the night of June 23, 1973, a dacoity was committed at about midnight in the house of one Haripada Chowdhury of Khelar. At that time a **salish** was being held in the house of Shri Ajit Bose, M.L.A of the same village. 40 to 50 persons had collected in connection with the **salish** These people heard the hue and cry raised by the residents of the house attacked by the dacoits and rushed to the place of occurrence but they could not prevent the dacoity and the dacoits were able to retreat after ransacking the house and looting the properties worth nearly Rs 4,000 Shri Haripada Chowdhury and some of the villagers of Khelar suspected the complicity of some persons of Godhulia and the nearby village of Bagberia in this dacoity. They immediately went to Godhulia and arrested two persons from the village for interrogation Subsequently they arrested another person of Bagberia. It appears that these three suspects were beaten up by the public. After day-break the infuriated public of Khelar again went to the villages of Godhulia, Bagberia, Sikarpara and Kadampur and got hold of five more persons suspected to be involved in the dacoity It appears that all of them beaten up before arrival of the police. The information of the dacoity reached the police station in the morning through a letter of Shri Ajit Bose, M.L.A The O.C. was busy in connection with the investigation of a murder case He despatched a force of 2 Sub-Inspectors, 5 Constables and 5 Home Guards for the investigation of the dacoity case The police party reached Khelar at about 1 p.m They found 8 suspects in front of the house of Haripada Chowdhury Some of these suspects were in injured condition. Biroja Dolui, wife of one of the suspects Shyam was also sitting there.

[2-20—2-30 p m ]

It appeared that she had been also beaten by the villagers. It transpired on enquiry that Biroja had brought food to her husband and the villagers had beaten her on the suspicion that she knew the places where the stolen properties were kept. The Sub-Inspector-in charge of the police party made immediate arrangement for giving first aid to the injured persons by a village doctor The police then proceeded with the investigation of the case, recorded the FIR and started interrogation of the suspects including Biroja Dolui. Biroja Dolui made a statement that she would show the police party some places in Godhulia where the stolen properties were kept concealed. The police party then accompanied by a large number of local people followed Biroja Dolui of Godhulia Biroja pointed out a number of ponds and ditches where the stolen property was allegedly concealed Extensive searches were made at these places both by the police and the members of the public but to no effect. It appears that the youngmen who took the trouble of going into the ponds for searching were very angry at being harassed in this fashion. Some houses at Godhulia were also searched by the police party. It appears that at this stage some of the local people who had accompanied the police to Godhulia also entered the houses of the suspects and there was some pushing and scuffling with the womenfolk who resisted the entry of these people into their houses.

The arrested suspects were sent to the police station next morning in a truck sent by the O/C. The O/C forwarded three accused persons including Biroja to the Primary Health Centre at Hijli for treatment of

their injuries. Biroja was sent to Midnapore Sadar Hospital from the Primary Health Centre because the doctor of the Primary Health Centre suspected that she might have suffered a fracture in her forearm. She was however discharged from Midnapore Sadar Hospital three days later. She was later discharged from the dacoity case by the police for want of evidence. because

The allegation of molestation and criminal assault on the womenfolk of Godhulia was found to be baseless on enquiry. The matter was subjected to repeated enquiries by independent agencies but on no occasion could any independent and reliable evidence be found in support of this charge. As I have mentioned earlier, Sm. Biroja Dolui was assaulted by villagers on the suspicion that she had knowledge of the place of concealment of the stolen properties. Some other women had also been roughly handled by the members of the public in course of the search of their houses. But there is no convincing evidence to sustain the charge that any of the women was beaten up by the police. Two women were brought to the police station along with the arrested men. The case of one of them Sm. Biroja Dolui has already been discussed, the second woman was Sm. Basana Dolui. She had no injuries on her person and was therefore sent back by the O/C. Biroja Dolui was sent to the Primary Health Centre at Hijli by the O/C immediately. The doctor examined her thoroughly and gave a detailed injudy report. She complained of pain in her body and there were some abrasions, bruises and swellings. The injury report does not include anything that would have been remotely indicated molestation. The doctor of the Hijli Primary Health Centre also was not told of any such complaint by Sm. Biroja Dolui. She was examined at the Primary Health Centre by the S. D. O., Sadar, Midnapore. She categorically stated before the S. D. O. that she was beaten by some villagers but not by the police. Allegations of outraging the modesty of women or criminal assault on them by the police do not therefore stand scrutiny and appear to be entirely concocted.

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ৮ মাস পর এই স্টেটমেন্ট দেওয়া হচ্ছে। আমাদের চিফ মিনিস্টার হাউসে এ্যাসুরেন্স দিয়েছিলেন যে দরকার হলে ইন্ডিপেনডেন্ট জাজকে দিয়ে এনকোয়ারি করাবেন। আজকে আটমাস পর এইসব কথা এখানে বলা হচ্ছে ইট ইজ এ ফলস্ স্টেটমেন্ট। ইভেন দেন আই ওয়া·ট এ কপি অব ইট। লেট দি কপি বি সার্কুলেটেড এ্যান্ড লেট দেয়ার বি এ্যান ইনডিপেনডেন্ট এনকোয়ারি বাই জুডিসিয়ারি। ৮মাস পর কোথাথেকে সাক্ষী জোগার করে এইসব কান্ড করা হচ্ছে। আইনসভা কি খেলার জিনিস? আমি যখন এই জিনিস তুলেছিলাম তখন চিফ মিনিস্টার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা কেন পালন করা হয়নি, কেন মেয়েদের সম্মান রক্ষা করা হয়নি? আপনারা কি ভেবেছেন এই রিপোর্ট আপনারা দেবেন এবং আমরা এখানে বসে সেটা শুনব? যা হোক, একটা কপি অব দি স্টেটমেন্ট আমাকে দিন।

**Mr. Speaker :** Copies of the statement made by the Minister of State will be circulated.

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, the statement in response to the Call-Attention Notice which the Government promised to make on the 25th March 1974, will be made on the 28th March 1974. I regret the inconveniences caused to the honourable members.

Mention Cases

**Shri Lakshmi Kanta Basu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯ তারিখ রাত্রিবেলায় সাড়ে দশটা থেকে ১১টা নাগাদ দুজন ছেলে একজন বিভু মিত্র আর একজন সুরেন্দ্র নেগি--এই সুরেন্দ্র নেগি ৯২নং ওয়ার্ডে আমার মনোনীত কোলকাতা পৌরসভার মনোনীত রিপ্রেজেনটেটিভ। এরা যখন মোটরবাইকে করে ফিরছিল সেই সময় একদল যুবক--দেবা দত্ত ও তাপস সরকার, প্রভৃতি এরা অন্ততঃ ২০ জন হবে—এই দুটি ছেলেকে গড়িয়াহাটের মোড়ে আটক করে। সেখানে থেকে নিকটবর্তী আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পৌরমন্ত্রী শ্রীসুব্রত মুখার্জীর বাড়ীতে নিয়ে আসে এবং সেখানে সুব্রত মুখার্জী নিজে হাতে করে এই ছেলে দুটিকে অমানুষিক প্রহার করে এবং তার দল-বলের ছেলেরা এদের প্রহার করে। তারপর কমিশনার অব পুলিশের সঙ্গে ষড়যন্ত্র করে সেই দুটি ছেলেকে পুলিশের হাতে তুলে দেওয়া হয়। এ ঘটনার কথা আমরা জানতে পারি কাল বিকেলে। কাল সকাল থেকে ছেলে দুটি আমার অফিসে না আসায় আমি তাদের আত্মীয়ের বাড়ীতে খোঁজ করি, জানতে চাই, কি হয়েছে, অফিসে আসছে না কেন? কিছুই জানতে পারি না। অবশেষে বিকেলবেলায় জানতে পারি তাদের কোর্টে নিয়ে যাওয়া হয়েছে। তাদের বিরুদ্ধে অভিযোগ, তারা নাকি পৌরমন্ত্রীর বাড়ী আক্রমণ করতে গিয়েছিল এবং সেই কারণে তাদেরকে প্রহার করে পুলিশের হাতে তুলে দেওয়া হয়েছে। স্যার, ১৯ তারিখ রাত্রিবেলায় পৌরমন্ত্রীর বাড়ী আক্রান্ত হল, সে সংবাদ গতকালের সংবাদপত্রে পরিবেশিত হল না, আজকের সংবাদপত্রেও পরিবেশন করা হল না। সেই যে ছেলে দুটি আক্রমণ করলো তাদের কাছে লাঠি নেই, ছুরি নেই, বোমা নেই--কিছুই নেই, শুধু একটা মোটর বাইক আছে, সেই দুটি ছেলেকে তুলে নিয়ে গিয়ে প্রহার করা হল। কমিশনার অব পুলিশকে যখন জানান হল তিনি বললেন, তারা গালাগালি করছিল মন্ত্রিমহাশয়ের বাড়ীর সামনে তাই তাদেরকে ধরা হয়েছে। স্যার, আমি আপনার কাছে দাবী জানাচ্ছি, তাদেরকে কি অমানুষিকভাবে প্রহার করা হয়েছে সেটা দেখবার জন্য এই বিধানসভার সামনে তাদের উপস্থিত করুন। ঐ পশুসুলভ মনোবৃত্তিসম্পন্ন যে মন্ত্রী তার চরিত্র এখানে পরিস্কার হয়ে যাক, সেই ছেলে দুটিকে এখানে আনা হোক। তাদের প্রহার অত্যন্ত গুরুতর, তাদের ক্ষত অত্যন্ত গুরুতর। এই সংবাদ লিখিতভাবে আমি মুখ্যমন্ত্রীকে জানিয়েছি কিন্তু এখনও কোন ফয়সালা হল না। আমাকে আস্থা হারাতে হচ্ছে। আইনশৃংখলা বিপন্ন হচ্ছে। যিনিই রক্ষক তিনিই যদি ভক্ষকের ভূমিকা গ্রহণ করেন তাহলে পশ্চিমবাংলার মানুষ বাঁচতে পারে না। এ সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে এখানে পুলিশ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী আছেন, তাঁরও দৃষ্টি আকর্ষণ করে আমি জানতে চাইছি। কেন না আমি জানি, একটা গভীর ষড়যন্ত্র চলছে। গত পরশুদিন রাত্রিতে তাদের আটক করা হল, তার একমাত্র কারণ, গতকাল সিটি সাউথ কলেজে নির্বাচন ছিল। এই নির্বাচনে এই ছেলে দুটিকে আমার দায়িত্ব দেওয়া ছিল। এই নির্বাচনকে কেন্দ্র করে কয়েকদিন আগে ঐ কলেজের গেটে আমাকে আক্রমণ করা হয়। সংবাদপত্রে সেই সংবাদ পরিবেশিত হয়েছে তা সত্ত্বেও গতকাল সিটি সাউথ কলেজে আমাদের ছেলেরা নির্বাচনে বিজয়ী হয়ে এসেছে। এই ষড়যন্ত্র, এই চক্রান্ত আজকে যদি এখানে দমন করা না হয় তাহলে পশ্চিমবঙ্গের কোন মানুষের আজকে নিরাপত্তা নেই পরিষ্কারভাবে আমি আজকে একথা জানিয়ে দিচ্ছি

[2-30—2-40 p.m.]

আমি পরিষ্কারভাবে জানিয়ে দিতে চাই যে সেইসঙ্গে আমি দাবী করব যে দুটি ছেলে আহত হয়েছে, তাঁদের কাছ থেকে স্টেটমেন্ট নিয়ে পৌরমন্ত্রীকে এখনই আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে মামলা রুজু করুন। আমি এই দাবী জানিয়ে বক্তব্য শেষ করছি।

**Shri Rabindra Ghosh :**

স্যার, মন্ত্রিমহাশয় এখানে আছেন, আজকে বাংলাদেশে কি পরিস্থিতি চলছে, পশ্চিমবাংলায় কি ভয়াবহ পরিস্থিতি চলছে।

(নয়েজ)

এইভাবেই কি বাংলাদেশ চলবে? আমি মন্ত্রী এবং মন্ত্রিমন্ডলীকে জিজ্ঞাসা করছি। এখানে স্বরাষ্ট্রমন্ত্রী আছেন, আমি দাবী করছি, তিনি বিধানসভায় দাঁড়িয়ে এ সম্বন্ধে কিছু বলুন।

**Shri Pankaj Kumar Banerjee :**

স্পীকার মহাশয়, আমি এর সঙ্গে এটুকু জুড়ে দিতে চাই যে দুটি ছেলেকে মন্ত্রীর বাড়ীতে নিয়ে গিয়ে প্রহার করা হয়েছে, তারা যে গাড়ীতে করে যাচ্ছিল, সেই গাড়ীটি মোটর বাইকটি পরের দিন সকালে মন্ত্রীর বাড়ী থেকে পুলিশ এসে নিয়ে গেছে, পড়ো-বাইকটি নিয়ে গেছে, এইটুকু যুক্ত করে দিয়ে, কত বড় জঘন্য অপরাধ, সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Nandalal Banerjee :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার সামনে একটা গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করছি। হাজার হাজার মানুষের স্বাস্থ্য বিপন্ন আমি যে এলেকা থেকে এসেছি সেই এলেকায় এবং তার পার্শ্ববর্তী এলেকায়। লক্ষ লক্ষ টাকা ব্যয়ে সি এম ডি এ বস্তী সংস্কারকল্পে হাজার হাজার স্যানিটারী পায়খানা তৈরী করেছে কিন্তু সেগুলি নিয়মিত ফ্লাশিং-এর অভাবে সেই সমস্ত পায়খানাগুলি বন্ধ হতে চলেছে এবং কলকাতা কর্পোরেশন অফিসে প্রতিদিন দিস্তা দিস্তা দরখাস্ত জমা পড়ছে। কিন্তু কলকাতা কর্পোরেশনের ব্যবস্থা সীমিত, দুখানা মাত্র লরি আছে, তার মধ্যে একখানা আধা কাজ করে। আমি আপনার মাধ্যমে পৌর-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একথা জানাতে চাই যে যদি এ বিষয়ে আশু ব্যবস্থা গ্রহণ না করেন, তাহলে যে সমস্ত বদ্ধ স্যানিটারী আছে, তার জন্য সংক্রামক ব্যাধি দেখা দেবে এবং শুধু বস্তীরই স্বাস্থ্য যে ক্ষতি হবে যে তা নয়, আশেপাশের সমগ্র অঞ্চলের স্বাস্থ্যেরই ক্ষতি হবে। এ বিষয়ে আমি পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে কলকাতা কর্পোরেশনের সীমিত আয়ের উপর যদি এই ব্যবস্থার ভার ছেড়ে দেন, তাহলে পরে দেখা যাবে যে হাজার হাজার পায়খানা বন্ধ হয়ে একটা অস্বাস্থ্যকর পরিবেশের সৃষ্টি হবে, যাদ্বারা মানুষের জীবনহানি পর্য্যন্ত হতে পারে। আমি তাই অনুরোধ করি যে আপনি এ বিষয়টা পৌরমন্ত্রীর দৃষ্টিতে আনুন।

**Dr. Ekramul Haque Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টা হচ্ছে আজকে সারা বাংলায় অবস্থা হচ্ছে—নাই, নাই, নাই—খাদ্য নাই, বস্ত্র নাই, অন্ন নাই, কেরোসিন নাই, ডিজেল নাই, সেই সঙ্গে আর একটা সঙ্কটের কথা ভেবে ভেবে সারা বাংলার কৃষকরা অস্থির হচ্ছে। সেটা হচ্ছে পাটের বীজ নাই। আপনি স্যার, জানেন সরকার চৈত্রমাসে এন এস সি এবং তারা বীজ এই সমস্ত পাটের বীজ বিভিন্ন সংস্থা থেকে সরবরাহ করা হয়। আজকে চৈত্রমাসের সাত তারিখ কিন্তু আজ পর্য্যন্ত কোন পাটের বীজ সরবরাহের ব্যবস্থা দেখছি না। পাটের বীজ না পেয়ে সাধারণ কৃষককুল চিন্তিত হয়ে পড়েছে। সেজন্য আমি মাননীয় কৃষিমন্ত্রীর নিকট এবং পশ্চিমবঙ্গ সরকারের নিকট এই পাটের বীজ সরবরাহের ব্যবস্থা করার জন্য অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Dwija Pada Saha :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বীরভূম জেলায় তীব্র সিমেন্ট সঙ্কট দেখা দিয়েছে, সেখানে সিমেন্টের অভাবে সমস্ত ডেভেলপমেন্ট কাজ একদম বন্ধ। এমনই সিমেন্টের অভাব যে সেখানে জনসাধারণের এবং সরকারের সমস্ত কাজই বিপন্ন হতে বসেছে। সেখানে সিমেন্ট থাকলে ৫০ পারসেন্ট থাকবে সরকারী ডেভেলপ-মেন্ট কাজের জন্য আর বাকী ৫০ পারসেন্ট থাকবে জনসাধারণের ওয়ার্কের জন্য। কিন্তু একান্ত দুঃখের বিষয় এই যে জনসাধারণ সেখানে এক বস্তা সিমেন্টও পাচ্ছে ন

য়মিত কোটা সরবরাহের অভাবে সেখানে কাজ হচ্ছে না। অত্যন্ত দুঃখের কথা রাজ-
গরে কতকগুলি পানীয় জলের ইঁদারা এবং কালভার্ট তৈরীর ব্যবস্থা করে বি ডি ও
ন্ডার ডেকেছে, কিন্তু তিনি তাতে একথা উল্লেখ করে দিয়েছেন যে সরকার সিমেন্ট
তে পারবেন না, যারা টেন্ডার দেবেন, তারাই সিমেন্ট সরবরাহ করে কাজ আরম্ভ
রবেন।

এটা অত্যন্ত লজ্জার কথা যে সরকারী কাজে সরকারের নিয়ন্ত্রিত দরে সিমেন্ট পাওয়ার
পায় নাই। আজকে এই সিমেন্টের অভাবে রাজমিস্ত্রীরা ও তাদের সঙ্গে যোগাড়ে বা
জুররা কোন কাজ পাচ্ছে না---সম্পূর্ণ বেকার হয়ে পড়েছে। কাজ নাই--আজ তারা নিরান্ন।
বিষয়ে অবিলম্বে একটা সুরাহা যাতে হয় তার বিভাগীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ
রছি। শীঘ্র যাতে সিমেন্ট সঙ্কটের অবসান হয়, তার ব্যবস্থা তিনি করুন।

**Shri Samsul Alam Khan :**

নীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা জরুরী বিষয়ের প্রতি মন্ত্রিসভার
ষ্টি আকর্ষণ করছি। ৪৮ ঘন্টার অনশনের পরে ভেটেরিনারী কর্মচারী সমিতি তাদের
শন ভঙ্গ করেছেন। এই থার্ড গ্রেড কর্মচারীরা যে সুযোগ-সুবিধার দাবী তুলেছেন
া খুব ন্যায্য দাবী তাদের, খুব যুক্তিপূর্ণ দাবা। সে দাবী যেন মন্ত্রিমহাশয় ও সরকার
ন নেন্। তা নাহলে তাদের মন দিয়ে কাজকর্ম করা সম্ভব হচ্ছে না। আমি আশা
র মন্ত্রিমন্ডলী তাদের সেই ১৪ দফা দাবা খুবই সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন
ন্যায্য দাবীগুলি পূরণ করবেন।

**Shri Madan Mohan Mahato :**

নীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী
া মন্ত্রিমন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিশ্চয়ই অবগত আছেন--দি ওয়েষ্ট
লে মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশন--পুরুলিয়ার ইন্দ্রবিল এরিয়ায় পাথর সংগ্রহ
র স্টোনচিফ্ তৈরী করবার একটা পরিকল্পনা গ্রহণ করেছে। এই কাজের জন্য ১৪টী
নিট পরিচালনাকারী এবং ৭টী ক্যাটালিষ্ট-এর নাম ডিষ্ট্রিক্ট সিলেকশান কমিটী
া করেছেন। তাদের লাইসেন্স রেকমেন্ড করেছেন। কিন্তু আজ পর্য্যন্ত সেই কাজ
রম্ভ হয় নাই। মার্চ মাস তো শেষ হতে চললো। বেকার যুবকদের কর্মসংস্থানের
) এই ভার তাদের উপর দেওয়া হয়েছে। তারা সিড মানি জমা দিয়েছে; কিন্তু ব্যাংক
ক লোন পাচ্ছে না; ব্যাংক কি পরিমাণ লোন দেবে--৮০ পারসেন্ট না ৯০ পারসেন্ট
৷ এখনো ঠিক হয় নাই। কাজেই ঐ এরিয়ায় স্টোনচিফ্ তৈরীর কাজ মোটেই এগোয়
া। সরকার সত্বর তার ব্যবস্থা করুন।

40—2-50 p.m. ]

**Shri George Albert Wilson-Deroze :** Mr. Speaker, Sir, we are supposed
be in a mixed economy, and I have come across a very peculiar
tance of the way in which this mixed economy is being mixed. Sir,
tain employees of the State Warehousing Corporation are facing un-
ployment because the Food Corporation of India has given notice that
loes not require three godowns which are being used by it for storing
d The Food Corporation of India, Sir, is using the godowns of the
te Warehousing Corporation as well as certain private godowns. It
given notice to the State Warehousing Corporation that it no longer
uires the three godowns in which it is storing food but it is continuing
store food in the godowns of private operators. Sir, this is resulting
the laying off from the 1st of April of 200 employees of the State
irehousing Corporation and another 400 persons may be affected. As

I say, Sir, this a very peculiar example of mixed economy, and the Hon'ble Minister will look into the question of who is getting the benefit of this mixture and what the Central Government is doing about it.

**Shrimati Nurunnesa Sattar ;**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের গ্রামাঞ্চলের কৃষকরা চাষের উপর নির্ভরশীল। আজকে জল, সার ও বীজের অভাবে সব আবাদ নষ্ট হয়ে যাচ্ছে। বিশেষ করে বর্দ্ধমান অঞ্চলে কালনায় বড় ধামাস বৈদ্যপুর ইত্যাদি অঞ্চলে সেখানে ক্যানেলের সাহায্যে চাষ করা হয়। সেইভাবে তারা প্রথমে চাষ করেছিলো। কিন্তু বর্তমানে সে ক্যানেলে এক ফোটাও জল নেই। সেই জলের অভাবে ফসল নষ্ট হচ্ছে ও চাষীরা মৃত্যু মুখে পতিত হতে বসেছে। তাদের অবস্থা আজকে বিপর্য্যস্ত। আজকে যে সমস্ত পুকুর ইত্যাদি ছিল তারও জল নিঃশেষ হয়ে গেছে। সেখানের চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে। ক্যানেল জি-৪ সেখানের জলে যে চাষ হতো তার অভাবে আজকে চাষ আবাদ হচ্ছে না। আজকে সমস্ত কিছু নষ্ট হয়ে যাচ্ছে। তাই আমি সেচমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যাতে ঐ ক্যানেলের জল দিয়ে ধান চাষ হতে পারে তার ব্যবস্থা করতে। ঐ ক্যানেলের সংস্কার করে যাতে কৃষকরা জল পেতে পারে সেদিকে মন্ত্রিমহাশয় নজর দিন। আমি মন্ত্রিমহাশয়কে জানাই যাতে শীঘ্র ঐ ক্যানেলে জল দেবার ব্যবস্থা হয়। এটা ডি, ভি, সি, ক্যানেল। যাতে ফসল রক্ষা হয় সেদিকে মন্ত্রিমহাশয় নজর দিন। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Shish Mohammad ;**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রী, ভূমি-রাজস্বমন্ত্রী, কৃষিমন্ত্রী ও সঙ্গে সঙ্গে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটা আমার কনস্টিটুটিউয়েন্সি নয়, আমি বীরভূম জেলার কথা বলছি। মুরারোই কনস্টিটিউয়েন্সিতে দুটা ব্লক আছে। ১নং ব্লক ও ২নং ব্লক। এক-নং ব্লকে আছে ৭টি গ্রামাঞ্চল ও দু-নং ব্লকে আছে ৭টি গ্রামাঞ্চল। এই ১৪টির মধ্যে ৩টি ছাড়া বাকি ১১টি অঞ্চলে কোন জল সেচের ব্যবস্থা নেই। সেখানে ক্যানেল, গভীর নলকূপ ইত্যাদি কিছুই নেই। ফলে বহু কষ্টে তাদের ধান চাষ করতে হয়। তা ছাড়া ১৯৭১ সালে প্রবল বন্যার ফলে সেই সমস্ত এলাকাগুলি প্লাবিত হয় এবং ১৯৭২ সালে খরার ফলে সেখানের ধান নষ্ট হয়ে যায় ও পরিস্থিতি খুব খারাপ হয়। এইভাবে পর পর দু-বছর ধান নষ্ট হওয়ার ফলে সেখানের লোকেরা নিরুপায় হয়ে ঐ ১১টি অঞ্চলের লোকেরা তাদের অঞ্চল প্রধানকে জানায় তাদের দুঃখ-দুর্দশার কথা। তারা তাদের কৃষি ধান ও ভূমি রাজস্ব মুকুবের কথা জানায়। অপর দিকে তারা ১৯৭৩ সালের ১-৩-৭৩ তারিখে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেন এবং মেমোরেনডাম দাখিল করেন। ১৯৭১ সালে প্রবল বন্যার সময় বাঁশলই নদীতে বাঁধ দেওয়া হয়। কিন্তু ১৯৭৩ সালে দেখা গেল আবার বন্যার ফলে ঐ ১১টি অঞ্চলের সমস্ত ফসল নষ্ট হয়ে যায়। পর পর তিন বছর ফসল নষ্ট হয়ে যাওয়ার ফলে সেখানের মানুষের অত্যন্ত কষ্ট হতে থাকে। তারা ত্রাণমন্ত্রী মহাশয়কে গত ৭-২-৭৪ তারিখে আবেদন জানায়। কিন্তু তার কোন ফয়সালা আজও হয়নি। তাই আপনার মাধ্যমে মন্ত্রি-মহাশয়কে জানাই যে আপনি শীঘ্র ত্রাণ সামগ্রি কাপড়-চোপড় সেইসব দীনদরিদ্র মজুরদের জন্য ও তাঁত শিল্পীদের জন্য পাঠান এবং সঙ্গে সঙ্গে আমি আবেদন করবো যে বাঁধ ভেঙে গেছে তা মেরামত করা হোক। সে বাঁধ কার্ভ আকারে ছিল, সেই বাঁধ যাতে স্ট্রেট লাইনে হয় এ দাবী আমি করছি। তাদের কৃষি ঋণ ও ভূমি রাজস্ব ঋণ মুকুব করা হোক এ আবেদন আমি করছি। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Bhawani Prosad Sinha Roy ;**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে হুগলী জেলার একটি উদ্বেগের বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করার জন্য এখানে উল্লেখ করছি। ১৯৭১-৭২ সাল

থেকে হুগলী জেলায় বার বার কয়েকটি জায়গায় পুলিশ খুন হয়েছে। ১৯৭১ সালে রিষড়ায় একটি পুলিশ কনষ্টেবল হত্যা করা হয়েছে। বৈদ্যবাটীতে তিনটি পুলিশ, চন্দননগরে ১টি পুলিশ খুন হয়েছে। শেষকালে তেলিনীপাড়াতে একজন পুলিশ সাব-ইন্সপেক্টার ও দু'জন লোক উগ্রপন্থীদের সঙ্গে পুলিশের সংঘর্ষের ফলে মারা গেছে। এই হুগলী জেলায় উগ্রপন্থীদের যে কাজ সেই কাজ ব্যপকভাবে বেড়ে চলেছে। অথচ জেলার পুলিশ প্রশাসন এই সব দমন করতে ব্যর্থ হয়েছে। শুধু এই ঘটনা নয়, আরও অনেক ঘটনা আছে যেসব ঘটনাকে কেন্দ্র করে এই কথা আমি বলতে পারি যে পুলিশ প্রশাসন বিশেষ করে ইনটেলিজেন্স ব্রাঞ্চ একেবারে ভেঙ্গে পড়েছে। তাই এই বিষয়ে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি করছি।

**Shrimati Ila Roy:**

মাননীয় স্পীকার স্যার, আমি একটি করুণ বেদনাদায়ক কাহিনী আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করছি। স্যার, কয়েকদিন হোল আমি সরস্বতী চক্রবর্তী নামে এক মাকে পাতিপুকুর টি, বি, হাসপাতালে ভর্তি করেছি। কিন্তু আজ পর্যন্ত তাকে কোন ডাক্তার দেখে নি, একটু ঔষধও পড়ে নি—দিন দিন তার অবস্থা খারাপের দিকে যাচ্ছে। আমি এই হাউস থেকে যখন ৮।৯।১০ টার সময় যাই তখন তার চারটি শিশু সন্তান আমাকে বলে আমার মা কেমন আছে, তারা হাসপাতালে যেতে পারে না, আমার অফিসের আশেপাশে ঘুরে বেড়ায়—বসে থাকে কখন আমি যাই। কি করুণ অবস্থা---এই সব সন্তানদের মধ্যে সবচেয়ে বড় যে তার বয়স মাত্র ১০ বছর। আজকে সারা বাংলাদেশে ডাক্তারদের এই রকম অবস্থা। তারা কর্ম বিরতি চালিয়ে যাবার সঙ্কল্প যদি করে তাহলে তার প্রতিক্রিয়া সাধারণ গরীব মানুষের উপর আরও ভীষণভাবে পড়বে। এ অবস্থায় তাদের শাস্তির ব্যবস্থা করা উচিত বলে আমি মনে করি। তারা সরকারের উপর যা খুশী করতে পারে কিন্তু সাধারণ মানুষের জীবন নিয়ে তারা এই রকম ছিনিমিনি করবে এই রকম অরাজকতার সৃষ্টি করবে তা বিধানসভার সদস্য হিসাবে বরদাস্ত করা যায় না, ক্ষমা করা যায় না। এটা অত্যন্ত জরুরী ও বেদনাদায়ক ঘটনা। এই বিষয়ের প্রতি আমি স্বাস্থ্যমন্ত্রীর বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি।

**Prof. Chandra Kumar Dey:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চুঁচুড়া প্রধান সহরে কলেরা হাসপাতাল বলে একটি জুড়ে বাড়ী আছে। সি. এম, ও. নিজে সেই হাসপাতাল তদারক করেন। সেখানে হাজার হাজার টাকা ব্যয় হচ্ছে। কিন্তু সেই হাসপাতালের দুর্গতি আপনি জানেন কিনা জানি না, আমি নিজে দেখেছি যে সেখানে কোন ইলেক্‌ট্রিক লাইট নেই, জলের ব্যবস্থা নেই এবং যে হাসপাতালে ইনফেকসাস ডিজিজের সুশ্রুসা হয় সেখানে কোন প্রতিষেধক ব্যবস্থা নেই। ইলেকট্রিক লাইট ও জলের ব্যবস্থা তো নেই-ই উপরন্তু সেখানে একটা অয়েলক্লথ পর্যন্ত পাওয়া যায় না। সেখানে হাসপাতালের নিজের কোন বাড়ী নেই ভাড়া বাড়ীতে এইভাবে একটা অপরিচ্ছন্ন পরিবেশে সরকারী হাজার হাজার টাকা খরচ করে এই হাসপাতাল চালানো হচ্ছে। সেইজন্য আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাবো যে স্বাস্থ্য দপ্তর থেকে সেখানে একটা আই, ডি, হাসাপাতাল নামে একটা হাসপাতাল স্থাপন করার জন্য ব্যবস্থা অবলম্বন করা হোক।

-50—3-00 p.m.]

**Shri Ajit Kumar Panja:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা বললেন সে সম্বন্ধে আমি এই কথা বলতে চাই, এই হসপিটালটি অকজিলিয়ারি হসপিটাল, যুদ্ধের সময় তৈরী হয়েছিল। এগুলি অত্যন্ত পুরানো বাড়ীতে তৎকালীন যুদ্ধের সময়ে খুব প্রয়োজন হয়েছিল বলেই তৈরী

হয়েছিল। এগুলিকে আমরা ক্রমশঃ ক্রমশঃ বন্ধ করে দিচ্ছি। তবে ঐ জায়গাতে নতুন একটা আই, ডি, হসপিটাল তৈরী করবার পরিকল্পনা আমাদের আছে।

**Shri Harasankar Bhattacharyya:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সীতারাম মাহাতো মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্পীকার, স্যার, আমাদের ওয়েষ্ট বেঙ্গলে ভেটিরিনারি ফিল্ড এ্যাসিস্ট্যান্টস বলে একটা শ্রেণী আছে, তারা গুরু বাছুর ইত্যাদির চিকিৎসা করে থাকেন। গাই বাছুরের ছাপ খেয়ে এই সরকারের মন্ত্রীসভা তৈরী হয়েছে। কিন্তু যারা সত্যি সত্যি গাই বাছুরের চিকিৎসা করেন তাদের অবস্থা অত্যন্ত খারাপ। তারা ১৮ তারিখ থেকে ২০ তারিখ পর্যন্ত ৪৮ ঘন্টার অনশন করেছেন তাদের কতকগুলি দাবী দাওয়ার জন্য। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, এখন পর্যন্ত তাদের ১০০ টাকা বেসিক মাইনে আছে, এ্যাসিস্ট্যান্ট, ক্লার্কের থেকেও অনেক কম মাইনে তারা পান। তাদের প্রথম দাবী হল ক্লার্কের সমান মাইনে তাদের দেওয়া হোক। তারপরে তাদের প্রমোশনের কোন ব্যবস্থা নেই। সরকারের সব চাকরিতেই কিছুদিন পরে একটা লিফ্ট বা প্রমোশন হয়, কিন্তু এদের কোন রকম প্রমোশনের ব্যবস্থা নেই। এদের কোন রকম ইনটেনসিভ ট্রেনিং হয় না। মাত্র ৬ মাসের ট্রেনিং দেন। আপনারা ৬ মাসের ভিতর তাদের আরো ভাল করে ট্রেনিং দিন অথবা ১৮ মাসের একটা ট্রেনিং কোর্স তাদের জন্য খুলে দিন। মাননীয় স্পীকার, স্যার, এটা সেন্ট্রাল গভর্ণমেন্টের টাকা। শুধু তাই নয়, ইউনাইটেড নেশানসের টাকা যেটা গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার মাধ্যমে আসে সেই টাকাতে একটা সেকেণ্ড ট্রেনিং ইনষ্টিটিউট খোলার জন্য বলা হয়েছিল ইউনাইটেড নেশান্স থেকে। সেই টাকা ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট ফিরিয়ে দিচ্ছেন। আপনি স্যার, দেখবেন যে ট্রেনিং-এর ব্যাপারে এদের কোন রেজিষ্ট্রেসন হয় না। ওরা এত বড় একটা ট্রেনিং পান, গাই বাছুরের চিকিৎসা করেন অথচ এদের কোন রকম রেজিষ্ট্রেসন হয় না। শুধু তাই নয়, ব্লক ভিত্তিতে যে ভেটিরিনারি এড সেন্টার আছে সেখানে তারা কিছু ভাল ভাবে কাজ করতে চান যাতে কিছুটা চাষীদের সাহায্য হতে পারে। তাছাড়া তারা ইনক্রিজড্ স্কেল অনুযায়ী ডি, এ, চান। সেই ইনক্রিজড্ স্কেল অনুযায়ী তাদের যাতে ডি, এ, দেওয়া হয় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Kashinath Misra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের বাঁকুড়া জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার ২৫ লক্ষ লোকের অবস্থা খুব ভয়াবহ হয়ে উঠেছে। আমরা দেখতে পাচ্ছি কর্ডনিং উঠে যাবে। বাঁকুড়া জেলার পাশাপাশি হচ্ছে বিহারের বর্ডার। আপনাদের কর্ডনিং থাকা সত্বেও কিছু পরিমাণ চাল বিহারের বর্ডার দিয়ে চলে যাচ্ছে, কর্ডনিং উঠে গেলে পরে সেটা আরো ভয়াবহ আকার ধারণ করবে। আজকে দেখা যাচ্ছে কর্ডনিং শুধু ষ্ট্যাটুটরি রেশনিং এলাকায় থাকবে, কলকাতার কাছাকাছি এলাকায় থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাঁকুড়া জেলার ২৫ লক্ষ মানুষের মধ্যে প্রায় ১৫ লক্ষ মানুষের কোন ক্রয় ক্ষমতা নেই। আজকে শিল্পাঞ্চল বা বিহারে চালের দর বেশী পাওয়া যাচ্ছে, সেই চাল যদি বাঁকুড়া জেলা থেকে পাচার হয়ে চলে যায় তাহলে বাঁকুড়ার মানুষ আর চাল কিনতেই পারবে না। বাঁকুড়া জেলায় তফসিলী, আদিবাসী লোকের সংখ্যা বেশী। যেখানে মধ্যবিত্ত শ্রেণীর লোক বাস করেন, যেখানে কোন শিল্পাঞ্চল নেই, সেখানে যদি কোন রকম প্রোটেকসান না থাকে, সেখানে যদি কর্ডনিং না থাকে তাহলে সেখানকার চাল অবারিতভাবে বেরিয়ে যাবে বেশী দামে এবং সেখানকার মানুষ আর কোন দিন পাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন সেখানে আড়াই টাকা চালের দাম হয়ে গেছে। আমরা আজকে দেখতে পাচ্ছি কলকাতার কাছে বা অন্যান্য শিল্পাঞ্চলগুলিতে সেখানে চালের দর সাড়ে তিন টাকা হয়ে গেছে। কিন্তু বাঁকুড়া জেলা থেকে যদি কর্ডনিং উঠিয়ে দেওয়া হয় তাহলে সেখানে এখন যে আড়াই টাকা চালের দর উঠেছে সেই চাল ফোড়েরা সাড়ে তিন থেকে ৪ টাকা দরে বিক্রী করবে,

বাঁকুড়ার লোকেদের যেটুকু আছে সেটাও আর থাকবে না, তাদের অনাহারে দিন কাটাতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলাকে সারপ্লাস ডিস্ট্রিক্ট বলে ঘোষণা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সারা পশ্চিমবাংলাকে খাওয়াবার জন্য চেষ্টা করছি এবং আমরা ১১ হাজার মেট্রিক টন চাল সংগ্রহ করেছি। পশ্চিমবাংলার স্বার্থে আমরা আরো কিছু চাল সংগ্রহ করার চেষ্টা করছি। আমি অন্যান্য জেলার কথা বলতে চাই না, কিন্তু বাঁকুড়া জেলা থেকে যদি কর্ডনিং উঠিয়ে দেওয়া হয় তাহলে ভীষণ ক্ষতি হবে। তাই আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রীসভার অন্যান্য সদস্যবৃন্দ এবং বিশেষ করে আমার জেলার মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে আপনারা এই ব্যাপারে একটু চিন্তা করুন।

**Shri Paresh Chandra Goswami:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবাংলায় এই দারুন দ্রব্যমূল্যবৃদ্ধির দিনে মানুষের জীবনযাত্রা নির্বাহ করা যখন কষ্টসাধ্য হয়ে পড়েছে তখন আমরা একদিকে দেখছি, সমাজের সবচেয়ে উচ্চ পর্য্যায়ে যাঁরা বসে আছেন---যাঁরা বেশী মাহিনা ও সুযোগ সুবিধা পান, তাঁরা ধর্মঘট করছেন, সরকার তার মোকাবিলা করতে পারছেন না আর একদিকে দেখছি, যাঁরা অত্যন্ত নিম্ন বেতনের কর্মচারী, যাঁরা সরকারের চতুর্থ শ্রেণীর কর্মচারীদের থেকেও কম বেতন পান সেই হাজার হাজার, লক্ষ লক্ষ পশ্চিমবঙ্গের প্রাথমিক শিক্ষক তাঁরা অর্ধাহারে অনাহারে দিন কাটাচ্ছেন। তাই স্যার, পশ্চিমবঙ্গের প্রাথমিক শিক্ষক কল্যাণ সমিতির আহ্বানে আজ পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্ত থেকে হাজার হাজার প্রাথমিক শিক্ষক শিক্ষিকা সমবেত হয়েছেন সুরেন্দ্রনাথ পার্কে বিধানসভা অভিযানের জন্য এবং সেখানে থেকে তাঁরা আইন অমান্য আন্দোলন করবার জন্যও প্রস্তুত হচ্ছেন। তাঁরা ১৭ দফা দাবীর ভিত্তিতে আজকে আন্দোলনে নেমেছেন। তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রী ও মাননীয় বিধানসভার সদস্যদের অনুরোধ করবো, সেই নির্যাতিত, অবহেলিত দরিদ্র শিক্ষক শিক্ষিকা যাঁরা এই দারুন রোদের মধ্যেও সমবেত হয়েছেন এবং যাঁরা এই দারুন দ্রব্যমূল্য বৃদ্ধির দিনে সবচেয়ে কম বেতন পান এবং যাঁরা আজকে আইন অমান্য আন্দোলন করতে বদ্ধপরিকর তাঁদের কথা অত্যন্ত সহানুভূতির সঙ্গে শুনুন এবং তাঁদের সেই দাবীদাওয়া অবিলম্বে পুরণের জন্য সচেষ্ট হন।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী এবং পুলিশের রাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ঘটনাটি খুবই দুঃখজনক। স্যার, আমি যাদের কথা বলছি তারা সকলেই ওয়ার্কার এবং তারা শিডিউল কাষ্ট এবং কিছু কিছু মুসলমান সম্প্রদায়ভুক্ত। তারা সকলেই ইস্ট ক্যালকাটা লেদার এ্যান্ড ট্যানারি ওয়ার্কাস ইউনিয়ানের কর্মী। গত ১২-৩- তারিখ থেকে তারা ২০ দফা দাবী দাওয়া নিয়ে মুভমেন্ট করে আসছে। তারা ম্যানেজমেন্টকে চিঠি দিয়েছে, লেবার ডিপার্টমেন্টে চিঠি দিয়েছে এবং লেবার মিনিষ্টার হিসাবে ডাঃ গোপাল দাস নাগকেও চিঠি দিয়েছে--- তারা এ ব্যাপার নিয়ে ম্যানেজমেন্টের সঙ্গে বোঝাপড়ার চেষ্টা করছেন। কিন্তু ইতিমধ্যে স্যার, কার প্রচ্ছন্ন ইংগিতে বা কার নির্দেশে জানি না পুলিশ সেই ওয়ার্কারদের প্রতি ঝাপিয়ে পড়ছে, সেই ওয়ার্কারদের মারধোর করছেন গতকাল তিনজন এসেছিলেন এবং তাদের মধ্যে দুজনের আঘাত গুরুতর---তাদের হাতের আঘাত গুরুতর। সেই দুজন---মহম্মদ জাহাঙ্গীর, শেখ আর্জু, এরা ঐ ইউনিয়ানের কর্মী, পুলিশ তাদের মেরেছে। আমি কয়েকদিন আগে ঐ ইউনিয়ানের একটি দরখাস্ত মাননীয় রাষ্ট্রমন্ত্রীর কাছে দিয়ে এসেছিলাম এবং বলেছিলাম এর প্রতিকার হোক। স্যার, ম্যানেজমেন্টের মধ্যে ৪ জন ইতিমধ্যেই শ্রমিকদের দাবীদাওয়া মেনে নিয়েছেন কিন্তু বাকি ২৬ জনকে পুলিশ যেভাবে প্ররোচিত করছে তার ফলে শ্রমিকদের সেই দাবী মেটানো সম্ভব হচ্ছে না। স্যার, সেখানে বিরোধ মেটাবার জন্য শ্রমদপ্তর আছেন, তারা সেখানে দ্বিপাক্ষিক বা ত্রিপাক্ষিক বৈঠকের মাধ্যমে সেই

বিরোধের মিমাংসা করতে পারেন কিন্তু তার মধ্যে পুলিশ যাচ্ছে কেন সেটা আমি পুলিশ, মন্ত্রীর কাছে জানতে চাই। আর তার সঙ্গে সঙ্গে মাননীয় পুলিশ মন্ত্রীকে বলতে চাই যে, যদি আপনার পুলিশ শ্রমিকদের এইভাবে মারধোর করে তাহলে কিন্তু শ্রমিকদের আন্দোলন অন্য দিকে চলে যাবে। তাই আমি তাঁকে অনুরোধ করবো, আপনি পুলিশকে নির্দেশ দিন, পুলিশ যেন শ্রমিকদের উপর ঝাপিয়ে না পড়ে। আর শ্রমমন্ত্রীকে বলব, আপনি তো তাদের ডেকেছিলেন একদিন, তারপর আর একদিন দেখা করবার কথা বলেছিলেন কিন্তু দেখা করেন নি, আপনি আবার দয়া করে তাদের ডাকুন। ম্যানেজমেন্টের মধ্যে ৪ জন মেনে নিয়েছে কিন্তু বাকি ২৬ জন তারা আজকে 'র' মেটিরিয়াল বার করে নেবার চেষ্টা করছে এবং শ্রমিকদের আন্দোলন বা দাবীকে দাবিয়ে দেবার চেষ্টা করছে আর তার সঙ্গে সঙ্গে গুন্ডাদের লেলিয়ে দিচ্ছে, পুলিশ দিয়ে শ্রমিকদের মারাচ্ছে, এর প্রতিকার আমরা চাই।

[3-00—3-10 p.m.]

**Shri Monoranjan Pramanik:**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। "মোদের গরব মোদের আশা আ মরি বাংলা ভাষা"। কিন্তু অত্যান্ত দুঃখের কথা স্বাধীনতার পরে ২৬ বছর হয়ে গেল আজও পশ্চিমবাংলার সরকারী কাজে বাংলা ভাষা ব্যবহার করা শুরু হলনা আর মাতৃভাষার মাধ্যমে শিক্ষা সেটাতো দুরের কথা। আজ পর্যন্ত আমি বেদনার সঙ্গে লক্ষ্য করছি এবং সরকারের কাছ থেকে শুনতে পাই বিভিন্ন সময়ে যে সরকারী কাজে বাংলা ভাষা প্রবর্তন শীঘ্রই চালু হবে। কিন্তু এটা অত্যান্ত দুঃখের কথা যে সরকারী কাজে বাংলা ভাষা ব্যবহার আজও হলনা। পাশের রাজ্য বাংলাদেশ, তার কথা উল্লেখ করে বলি সেখানে স্বাধীনতা প্রাপ্তীর সঙ্গে সঙ্গে সরকারী কাজের ভিতর দিয়ে বাংলা ভাষা চালু হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, বাংলাদেশের প্রতিটি শিক্ষা বাংলা ভাষায়---মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিঘ্রই আপনি শুনতে পাবেন ঐ রাষ্ট্রপুঞ্জের মুজিবর রহমানের বাংলা ভাষায় বক্তৃতা বিশ্বের দরবারে সুপ্রতিষ্ঠিত করবেন। যে বাংলা ভাষার রবীন্দ্রনাথ মর্যাদা দিয়ে গেছেন বিশ্বের দরবারে, অবিলম্বে সেই বাংলা ভাষাকে চালু করার জন্য, সরকারী কাজে বাংলা ভাষা ব্যবহার করার জন্য এবং মাতৃভাষার মাধ্যমে উচ্চ পর্যায়ের শিক্ষা দেবার জন্য আমি দাবী জানাচ্ছি এবং এই বিষয়ে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Shib Sankar Bandopadhayay:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগর সদর হসপিটালে যে ব্লাড ব্যাঙ্ক আছে সেই ব্লাড ব্যাঙ্কের অফিসার-ইন-চার্জ ডঃ হোসেন যার ব্লাড লোকে কিনে নিয়ে যায় তার যে রসিদ বই সেই রসিদ বইয়ের খাতা হারিয়ে গেছে, সেটা খুঁজে পাওয়া যাচ্ছে না এবং রসিদের যে কাউন্টারপার্ট আছে তাতে অনেক ওভার রাইটিং আছে। এই সম্পর্কে বার বার অভিযোগ করার পরেও কোন বিহিত ব্যবস্থা হয়নি। এই ডাক্তার এখন সীজ ওয়ার্ক করে নিজেকে ব্রাহ্মণ তৈরী করে ফেলেছেন। এই ডাক্তার সীজ ওয়ার্ক করেছেন এবং নিজেকে সর্বহারার প্রতীক করেছেন। ব্লাড ব্যাঙ্কের অফিসার-ইন-চার্জ ডঃ হোসেন তার সম্পর্কে বিভাগীয় কোন ব্যবস্থা নেওয়া হয়নি। আর পুলিশকে বলে কিছু হবেনা। তার প্রমাণ কৃষ্ণনগরের হেলথ ডিপার্টমেন্টের একটা জীপ গাড়ী চুরি হয়ে গেল তার কোন ট্রেস আজও পাওয়া গেল না। এটা একটা অদ্ভুত ব্যাপার, যে একটা জীপ চুরি হয়ে গেল তার কোন ট্রেস হলনা। এই অবস্থায় আমি বলতে চাই এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করি যাতে ঐ ডঃ হোসেন-এর বিরুদ্ধে যথাযোগ্য ব্যবস্থা নেওয়া হয় এবং এই রকমভাবে সরকারী অর্থ অপচয় করছেন এবং সঙ্গে সঙ্গে সীজ ওয়ার্ক করছেন, একটা সর্বনাশ করছেন এর একটা বিহিত ব্যবস্থা যেন করা হয় সেদিকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Rabindra Ghosh:**

মাননীয় অধনক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার ফুলেশ্বরে একটা ঢালাই কারখানা, শ্রী হনুমান কটন মিল সেই কারখানায় ১২শত শ্রমিক কাজ করতো। গত ১৯৭৩ সালের অক্টোবর মাসে ঐ কারখানাটি মালিক বন্ধ করে দেয়। বন্ধ করার কারণ হচ্ছে ১৯৭৩ সালে পিগ আয়রণ সাড়ে চার শত পার টন, আর হার্ড কোক হচ্ছে ১৩৬ টাকা করে। আর যে শ্লীপার রেল লাইনে পাতা হয় অর্থাৎ যার উপর দিয়ে ট্রেন যায় সেই শ্লিপার রেলওয়ে বোর্ড নিত ৭০০ শত টাকা করে পার টন। ১৯৭৪ সাল থেকে ঐ পিগ আয়রণ-এর রেট হচ্ছে ৭০০ শত টাকা করে পার টন এবং হার্ড কোক হচ্ছে ২ শত টাকা করে পার টন। আর শ্লিপার রেলওয়ে বোর্ড, রেলের মন্ত্রী নিচ্ছেন সেই প্রায় একই দাম ৭০৭ টাকায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালিক আজকে ঐ কারখানাটি বন্ধ করে রেখেছেন। শুধু ঐ শ্রী হনুমান ফাউন্ডারি নয়, শুধু ঐ ১২ শত শ্রমিক না খেয়ে মরে যাচ্ছে তাই নয়, সারা পশ্চিমবাংলায় আজকে হাজার হাজার ঢালাই কারখানার শ্রমিকরা আজকে না খেয়ে অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে। তাই আজ ৬ মাস ধরে রেলওয়ে কর্তৃপক্ষের বা রেলওয়ে বোর্ডের অনমনীয় মনোভাব এবং পশ্চিমবঙ্গ সরকারের এই অনমনীয় মনোভাবই তার কারণ। আজকে পশ্চিমবাংলার মানুষ যখন না খেয়ে অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে, ফলিডল খাচ্ছে, এন্ড্রুইন খাচ্ছে, লাইনে মাথা দিচ্ছে সেই সময় ঐ উলুবেড়িয়া এবং ফুলেশ্বরে হাজার ১২শত শ্রমিক তাদের পরিবার নিয়ে না খেয়ে অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে। সরকারের অনমনীয় মনোভাব, পশ্চিমবঙ্গ সরকারের প্লাস কেন্দ্রীয় সরকারের, রেলওয়ে দপ্তর, রেলওয়ে বোর্ডের অনমনীয়তার জন্য তারা এই সিদ্ধান্ত নিয়েছেন, তারা যে শ্লিপার তৈরী করেছেন, যে রেল লাইন দিয়ে বিভিন্ন ট্রেন যাচ্ছে, মালগাড়ী যাচ্ছে, তারা সেই গাড়ী বন্ধ করে দিয়ে ঐ রেট আদায় করে নেবে। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের শ্রমমন্ত্রীর কাছে এবং পশ্চিমবঙ্গের মন্ত্রীসভার কাছে অনুরোধ যে আপনার শুধু হনুমান ফাউন্ডারী নয় পশ্চিমবাংলায় আরো যে সমস্ত কারখানা আছে তাদের শ্রমিকরা যাতে এই সুযোগ পায় তার চেষ্টা করুন।

**Shri Sachinandan Sau:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলার ওয়ান টিচার পাঠশালা এবং এডাল্ট এডুকেশন সেন্টারে যে সমস্ত শিক্ষক নিযুক্ত হয়েছিলেন তাদের বেশ কয়েকদিন যাবত যুক্ত অনশন চলছে। যে সমস্ত শিক্ষকরা গত বছর নিযুক্ত হয়েছিলেন তাদের চাকুরী চলে গিয়েছে, এই ব্যাপারে শিক্ষা মন্ত্রীকে এবং শিক্ষা দপ্তরে তারা টেলিগ্রাম করে জানিয়েছেন, কিন্তু তা সত্ত্বেও কোন রকম ব্যবস্থা হয় নি। আমিও এ ব্যাপারে মাননীয় শিক্ষা মন্ত্রীকে বলেছিলাম, কিন্তু দেখছি সেখানে এখনো অনশন চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তর থেকে এখন কিছু জানা যাচ্ছে না, অথচ আমরা শুনেছিলাম যে তাদের বিভিন্নভাবে নিয়োগ করা হবে। তা যদি করা হয় তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবিলম্বে তাদের যেন সেই খবর পাঠিয়ে দেওয়া হয়, কারণ তারা এখন পর্য্যন্ত অনশন করে বসে আছেন।

**Shri Biswanath Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন এখানে দাঁড়াচ্ছি তখন পশ্চিমবাংলার বিভিন্ন জেলা থেকে হাজার হাজার মানুষ ময়দানে এসে সমবেত হচ্ছেন মিছিল করে আইন সভার সামনে আসবেন বলে। ভারতের কমিউনিষ্ট পার্টির পশ্চিমবঙ্গ রাজ্য পর্ষদের পক্ষ থেকে একটা স্মারকলিপি আপনার হাতে আমরা দিয়েছি, মাননীয় সদস্যদেরও আমরা দিয়েছি, মুখ্যমন্ত্রীকেও আমরা দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে আমাদের দেশের অবস্থা কি রকম অগ্নিগর্ভ এবং এ কথা আমরা এই আইন সভায় প্রতিদিন শুনছি। আইন সভার বাইরে মানুষের অবস্থা পাগলের মত, কোন জিনিষের দরের স্থিরতা নেই, আজ এক দর, কাল এক দর, খাবার জিনিষ, পড়ার জিনিষ, সাধারণ মানুষের ব্যবহারের প্রতিটি জিনিষের এই অবস্থা। আপনি জানেন গত কয়েকদিন আগে আলুর দর কুইনটল

পশ্চিমবঙ্গে ৮৭.২১। এখানে অনেক দক্ষ সুনিপুণ শ্রমিক থাকা সত্বেও পার ক্যাপিটা ইনকাম কম। আপনি এই বইতে বলেছেন কত ম্যান ডেজ লস্ট মালিকদের লক আউটের জন্য হয়েছে, আবার এই বইতে বলেছেন প্যাট্রিয়টিক ডিউটি ইজ টু এনহ্যান্স প্রোডাক্সান।

কিন্তু মালিকদের কি দায়িত্ব আছে সেটা একবার বলুন। এসম্বন্ধে তো কিছুই বললেন না। এই যে মালিকরা লকআউট করে ৩ লক্ষ ৪৫ হাজার দিন নষ্ট করল, প্রোডাক্সান নষ্ট করলে তার জন্য মালিকদের বিরুদ্ধে নিশ্চয়ই ব্যবস্থা নিতে হবে। শ্রমিকরা নিশ্চয়ই পেট্রিওটিক এ্যাপিলে সাড়া দেবে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার চতুর্থ স্থান রয়েছে। গত বছর দেখলাম সেই চতুর্থ স্থানকে ষষ্ঠ স্থানে নেবার একটা আর্জ ছিল। গত বছরের সেই আর্জের ফলে এবারে চতুর্থ স্থানে এসেছে। কিন্তু এবারে যদি আর্জ না থাকে তাহলে পঞ্চম স্থানে ফিরে যেতে হবে। আমাদের সরকারের স্টোন-ক্রাসিং-এ এখনও ৫২ টাকা রেট আছে এবং রাইস্ মিলে ৫৭ টাকা করেছেন। তারপর এই পরের পাতায় দেখছি লিস্ট রয়েছে যে আমাদের কনটেমপ্লেসন রয়েছে এগুলি আমরা বাড়াব। কিন্তু আমাদের তো একটা স্টেট ওয়াইস্ মিনিমাম ওয়েজ করতে হবে। আমাদের স্টেট-এ ১৫০ টাকা মিনিমাম ওয়েজ হওয়া উচিত, এর কমে কিছুতেই হতে পারে না। আমি আশা করি এটা আপনারাও বিশ্বাস করেন এবং সেইভাবে আপনাদের এগুতে হবে। তারপর কথা হচ্ছে, কন্ট্রাক্ট লেবার। আমরা অনেকবার আবেদন নিবেদন করেছি কিন্তু ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেসন কিছুতেই কন্ট্রাক্ট লেবার এ্যাক্ট মানবে না, ভায়লেট করবে। কেশোরাম স্মল পান পাইপ বোনাস দিল না, লেবারদের যা খুসী করল। সমস্ত লেবার প্রতিবাদ করল এবং তার ফলে লেবারদের ছাঁটাই করল। এই হচ্ছে হচপচ অবস্থা। তারপর কথা হচ্ছে রিকগনিসন অব ট্রেড ইউনিয়নস্। আমি লেবার এ্যাডভাইসরি কাউনসিলের মিটিং-এ বলেছিলাম এই যে মাল্টিপ্লিসিটি অব ইউনিয়নস্ রয়েছে এক্ষেত্রে আপনারা ওয়ান ইউনিয়ন ইন ওয়ান ইণ্ডাস্ট্রি এটা করবার চেষ্টা করুন। এটা কিভাবে করবেন সেটা নিয়ে চিন্তা করুন এবং কোন অংশের শ্রমিকদের ডেমোক্রেটিক রাইট দিতে হবে সেটাও দেখুন। ৭জন হলেই হয়, কিন্তু সেটা কিভাবে করবেন দেখুন। আমি মনে করি বাংলা সরকার এটা করতে পারে এবং তার উপায় হচ্ছে ব্যালট-এর ভিত্তিতে ট্রেড ইউনিয়ন রিকগনাইজ্‌ড হোক। ৫টি ইউনিয়ন থাকলে পর ৫টি ইউনিয়নেরই কলেকটিভ নেগোসিয়েসন দরকার। কিন্তু সেখানে আমার প্রস্তাব হচ্ছে ব্যালট ভোটে ট্রেড ইউনিয়ন রিকগনাইজ্‌ড হোক এবং যে ট্রেড ইউনিয়ন ম্যাক্সিমাম ভোট পাবে সে রিকগনাইজড ইউনিয়ন হিসেবে স্বীকৃতি লাভ করবে। কলেকটিভ নেগোসিয়েসনের ক্ষেত্রে সব কয়টা ইউনিয়নের প্রোপোরসনেট প্রতিনিধিদের নিয়ে কলেকটিভ নেগোসিয়েসন হবে এবং এটা হলে পর মাল্টিপ্লিসিটি অব ইউনিয়নস্ আস্তে আস্তে কমে যাবে। অনেকে উদাহরণ দিয়ে বলে যে, এই ইউনিয়নের ২০, ওই ইউনিয়ন-এর ২৫, ওই ইউনিয়নের ৪৮। কিন্তু ওই জিনিস হলে এটা ঠিক হবে যে কোন ইউনিয়ন জনগণের কাছে স্ট্যাণ্ড নিতে পারবে এবং সেদিক থেকে আপনিও রিকগনিসন দিতে পারবেন। তারপর আপনার কতগুলি এ্যামেণ্ডমেন্ট করা দরকার এবং কতগুলি করবেন বলেছেন। তবে এই প্রসঙ্গে আমি একটা কথা বলে রাখি এবং আপনারাও মনে রাখবেন, ট্রেড ইউনিয়ন এ্যাক্টে রেজিস্টার্ড কো-অপারেটিভের একটা অধিকার আছে যে কোন ডিসপুট হলে কারা একজাক্ট কমিটি মেম্বার সেটা বলা আছে। তারপর পেমেন্ট অব ওয়েজেজ এ্যাক্টে একটা নক্কারজনক ধারা আছে যে, মালিক স্ট্রাইক করলে ৮ দিনের জরিমানা করতে পারবে। আপনাদের আইন করার অধিকার আছে এটা মানি, কিন্তু লক্ষ্য করুন ৯ ধারাতে এই জিনিস লেখা রয়েছে। আমি মনে করি এখানে আপনাদের বলিষ্ঠ নীতি দেখান দরকার। আপনারা আই ডি এ্যাক্ট-এর ৩টা করুন, প্রোডাকসন অব হাই ইনকাম গ্রুফ এটা এ্যামেণ্ড করুন এবং এরকম আরও কিছু কিছু এ্যামেণ্ডমেন্ট করা এবং সবচেয়ে বড় এ্যামেণ্ডমেন্ট যেটা করতে হবে সেটা হচ্ছে যে ১৮০০টী কেস এখনও দরকার। এ্যাডজুডিকেশানে পেণ্ডিং। খুব দুঃখের সঙ্গে আমি বলতে চাই যে ৬৬ সালের দুটী ছাঁটাই কেস এখনও ট্রাইবুন্যালে পেণ্ডিং, (৩৩)(২বি) হল তারপর ৭১ সালে সার্বসিসটেন্স এ্যালাউন্স পেল এখনও চলছে। এই করে মালিকদের মস্তবড় আশ্রয় দেওয়া হয় যে ছাঁটাই করলে

ট্রাইবুনালে লড়ে কেউ রিইনষ্টিড হতে পারে না, সেইদিক থেকে কি আইন এ্যামেণ্ড করলে এটা বন্ধ হবে আমি জানি না। এখুনি এ্যামেণ্ড করুন যাতে ৬ মাসের মধ্যে কেস মিটে যায় এবং সেই ৬ মাস সাবসিসটেন্স এ্যালাউন্স যেটা আইন করছেন—যতদিন না কেস মিটবে ততদিন সাবসিসটেন্স দেবার ব্যবস্থা করুন। এই কয়টী কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-45—5-55 p.m.]

**Shri Pankaj Kumar Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম কর্ম নিয়োগ অনুদানের জন্য মাননীয় শ্রমমন্ত্রী যে আয়-ব্যয়ের হিসাব এনেছেন এবং যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে কয়েকটী কথা বলতে চাই। অনেকদিন পরে আমরা লক্ষ্য করলাম যে পশ্চিমবঙ্গ সরকারের শ্রমদপ্তর তার সীমিত ক্ষমতা নিয়ে পশ্চিমবঙ্গের প্রায় ৮ লক্ষ লোককে ৮ লক্ষ অর্গানাইজড ওয়ার্ককারকে তারা আলাপ-আলোচনার মাধ্যমে তাদের যা কিছু প্রাপ্ত পাওনা, সে পাওনা মিটিয়ে দেবার চেষ্টা করেছেন। যেটা একজন শ্রমজীবি মানুষের পক্ষ থেকে ধন্যবাদ দিচ্ছি। কিন্তু তার সাথে সাথে আরও কতকগুলি জিনিষ আমাদের এখনও দুঃখের কারণ হয়ে দাঁড়াচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এখন পর্যন্ত কতকগুলি ঘৃণ্য আইন রয়ে গেছে ইনডাস্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট-এর ভিতরে যেগুলি সম্পূর্ণভাবে শ্রমিকস্বার্থ বিরোধী। এই ইনডাস্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট সর্বশেষ যে এ্যামেন্ডমেন্ট হয়েছিল ১৯৪৭ সালে তারপর থেকে এটা আর ব্যাপকভাবে এ্যামেন্ডমেন্ট করা হয়নি। এবং বৃটিশ সরকার যে আইন তৈরী করেছিলেন সেগুলি স্বভাবতঃই তাদের শাসন ব্যবস্থাকে কায়েম করবার জন্য। এবং শ্রমজীবি মানুষের স্বার্থকে হরণ করবার জন্য সেই আইনগুলি তৈরী করা হয়েছিল। স্যার, এখনও পর্যন্ত ঘৃণ্য কনট্রাক্ট সিসটেম রয়ে গিয়েছে, অর্থাৎ কিনা কনট্রাকটার-এর যে শ্রমিক যারা কারখানায় কাজ করে তাদের কোনরকম ন্যায্য পাওনা বা ন্যায্য দাবী দাওয়া সেখানে স্বীকৃত হয় না। কনট্রাকটারের অনুমতি নিয়ে একটী শ্রমিক হয়ত কারখানায় ঢুকলো তার মাহিনা হয়ত মালিক দিলেন ৫ টাকা কিন্তু যেহেতু কনট্রাকটারের মাধ্যমে সে এসেছে তার হাতে গিয়ে পেঁীছাল ৪ টাকা। শুধু তাই নয় দিনের পর দিন পরিশ্রমের ফলে ৫৫ বছর যখন বয়স হল তখন তাকে কারখানা থেকে বাইরে বের করে দেওয়া হল একটা টুকরো ছেঁড়া কাগজের মত। তার কোন দাবী নাই, তার ই, এস, আই, গ্রাচুইটী নাই, তার প্রভিডেন্ট ফান্ড নাই, তার লিভ বেনিফিট নাই। তারা সরকারের কাছ থেকে বা মালিকের কাছ থেকে কিছুই পায় না। আমি মাননীয় সরকারের কাছে বিশেষ করে মাননীয় শ্রমদপ্তরের কাছে আবেদন জানাতে চাই যে এই ঘৃণ্য কনট্রাক্ট প্রথা রহিত করবার জন্য তারা বিধিব্যবস্থা গ্রহণ করুন। দ্বিতীয় আরেকটা জিনিষ হচ্ছে যে মালিক তার অর্থ আছে, ক্ষমতা আছে, তার হাজার হাজার টাকার মন্সাদার আছে সুতরাং আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করে দেখছি কনসিলিয়েশানে মালিক আসার প্রয়োজনীয়তা অনুভব করেন না। কনসিলিয়েশান হলে তারা ছুটেন হাইকোর্টে। একটা কারখানার কোন মালিক কোন শ্রমিককে যদি বেআইনীভাবে বের করে দেয় স্বভাবতঃই সে সরকারের কাছে সাহায্য পেতে চায়, কিন্তু মালিক সে সরকারের কাছে না এসে হাইকোর্টে যায়— আমাদের সামান্য পুঁজি নিয়ে যখন হাইকোর্টে মামলা লড়তে যাই ৩।৪।৫ বছর পরে যখন মামলার রায় আমাদের পক্ষে আসে তখনও কিন্তু মালিক মাথা নীচু করে না, আবার সুপ্রীম কোর্টে মামলা দায়ের করে। আবার আমরা যখন সমস্ত পুঁজি নিয়ে যখন সুপ্রীম কোর্টে কেস লড়ি ৪।৫ বছর-এর পরে যখন সেই রায় আমাদের পক্ষে আসে সেই শুভসংবাদ বহন করে যখন কারখানার গেটে আসি তখন দেখি আমাদের শ্রমিকভাই অভাবের তাড়নায় আত্মহত্যা করেছে। কাজেই সরকারের কাছে আবেদন জানাই তাদেরই একজন হয়ে সরকার বাধ্য করুন ঐ মালিকদের কনসিলিয়েশানের টেবিলে বসতে। যদি আইনের মাধ্যমে তাদের হাত-পা বেঁধে না দেন তবে হাইকোর্ট সুপ্রীম কোর্ট করে বছরের পর বছর তারা এমনি করে শ্রমিক শোষণ এবং শাসন

এর নামে তাদের মৃত্যুর দিকে ঠেলে দেবে। এই একটা গুরুতর বিষয়ের প্রতি আপনার কাছে আবেদন জানাচ্ছি। শুধু তাই নয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমদপ্তর যতই চেষ্টা করুন না কেন এক শ্রেণীর মালিক কিন্তু চেষ্টা করছে এখনও বেআইনীভাবে শ্রমিক ছাঁটাই করে বেআইনীভাবে ক্লোজার নোটীশ টাঙ্গিয়ে দিয়ে বেআইনীভাবে দিনের পর দিন শোষণের কারাগারকে আরও বেশী শক্তিশালী করবার চেষ্টা চালাচ্ছে। তাই এই আইন-গুলি যদি নতুন করে সংশোধনী না করেন তবে কিন্তু মালিকের হাতকে মদত দেওয়া হবে, শ্রমিকদের হাত থেকে যে সমস্ত রকম ক্ষমতা বা তার লড়াই করবার যে হাতিয়ার তা কেড়ে নেওয়া হবে।

আর একটা জিনিষ আপনার নজরে আনতে চাই। আমরা জানি যে প্রাইভেট সেক্টারে যদি কেউ চুরি করে, শ্রমিকদের বিরুদ্ধে মালিকরা কোন নীতি নেয়, আমরা এসে সরকারকে বলি সর্বনাশ হয়ে গেল, সেই ফ্যাক্টরী পাবলিক সেক্টরে তুলে নিন। কিন্তু পাবলিক সেক্টারে যে জিনিষ চলছে, তা অনেকক্ষেত্রে এই ধরণের মালিকের চরিত্রের চেয়েও অনেক নীচে। এমন কি দুর্গাপুর স্টিলেও এ জিনিষ ঘটছে। অফিসারস্ এসোসিয়েশনের জেনারেল সেক্রেটারী অশোক চ্যাটার্জী আন্দোলন করেছে বলে সেখানকার জেনারেল ম্যানেজার তুলপুলে তার ক্ষমতা নিয়ে, সিস্টেমেটিক প্রসিডিওর নিয়ে সেখানে তাকে সাসপেণ্ড করেছে, কর্মচ্যুত করেছে। শ্রমিক সাধারণের কাছে সরকার প্রডাকশন চায় কিন্তু এই যে মেশিনারী রয়েছে, এর যদি পরিবর্তন না হয় তাহলে আমরা সে জিনিষ পেতে পারি না। সেজন্য এদিকটার দিকে সরকারকে গভীরভাবে নজর দিতে আমি অনুরোধ জানাই এবং আগামী দিনে যাতে মালিকশ্রেণী শ্রমজীবীদের স্বার্থ বিন্দুমাত্রও ছিনিয়ে নিতে না পারে, সেদিকে প্রটেকশন দেবার জন্য দাবী জানিয়ে এবং এই ব্যয়-বরাদ্দকে সমর্থন জানিয়ে, আমার বক্তব্য শেষ করছি।

**Shri Bhawani Paul** :

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রম বিভাগের ব্যয়-বরাদ্দ সম্বন্ধে বলতে উঠে আমি প্রথমেই বলতে চাই যেটা সেটা হচ্ছে, আজকে ভারতবর্ষের সর্বত্র জিনিষপত্রের দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে এবং একটা অসহনীয় অবস্থার সৃষ্টি হয়েছে। সে সম্পর্কে শ্রমদপ্তর থেকে বিভিন্ন সময়ে শ্রমিকদের জন্য ভ্যারিয়েবল ডিয়ারনেস এলাউয়েন্স দেবার ব্যাপারে প্রাইস ইন্ডেক্স স্থির করার জন্য যে মেশিনারী আছে, তা অত্যন্ত আন্সায়েন্টিফিক। এই মেশিনারীর বদল দরকার। গত বছর সায়েন্টিফিক ওয়েতে প্রাইস ইন্ডেক্স স্থির করার জন্য নভেম্বর মাসে কমিটি বসল কিন্তু তার যে রিপোর্ট কি তা আজও আমরা জানিনা। আমি শ্রমমন্ত্রীকে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে দিন দিন যেভাবে জিনিষপত্রের দাম বেড়ে চলেছে, তাতে প্রতিটি শ্রমিক, প্রতিটি মানুষের অসুবিধা হচ্ছে। আজকে ওয়েজ ফিক্সেশনের ব্যাপারে প্রাইস ইন্ডেক্স একটা ফ্যাক্টর, এটা যদি এখনও আন্সায়েন্টিফিক মেথডেই হয়, অনেক অসুবিধা হয়। অতীতে যেসব ওয়েজ কমিটি বসেছিল, দেখা গেল ওয়েজ য়্যাওয়ার্ড দিতে তাদের দেড় বছর, দু বছর, তিন বছর, চার বছর সময় লেগে গেল। তারমধ্যে প্রাইস ইন্ডেক্স হানড্রেড পার সেন্ট বেড়ে গেল। ১৯৪৯ সাল-কে যদি বেস-ইয়ার ধরি তাহলে ১৯৭৩ সালের ডিসেম্বরে দেখা যাবে প্রাইস ইন্ডেক্স হবে ৩১২, জানুয়ারী থেকে এই মার্চ পর্য্যন্ত বেড়ে গিয়ে আরও ২৭।২৮ যোগ হবে, তাহলে সেই প্রাইস ইন্ডেক্স গিয়ে দাঁড়াচ্ছে ৩৫০। তাহলে চা বাগানের জন্য যে ওয়েজ কমিটি ১৯৬৭।১৯৬৮।১৯৬৯।১৯৭০ সালে বসেছিল এবং এই যে ৬।৭ বছর লেগে গেল এবং আজকে যে নূতন করে ওয়েজ কমিটি বসাচ্ছেন, আজকেও যার সিটিং আছে, জানি না এর মধ্যে যদি ১০।১৫ টাকা তাদের বাড়িয়ে দিয়ে থাকেন তাহলে আজকে দেখা যাবে প্রাইস ইন্ডেক্স, ওয়ান হানড্রেড পার সেন্ট, টু হানড্রেড পার সেন্ট, থ্রী হ্যানড্রেড পার সেন্ট বেড়ে গিয়েছে। এই দিকটার দিকে আপনার নজর দিতে হবে। এবং দেখতে হবে যাতে সায়েন্টিফিক বেসিসে প্রাইস ইন্ডেক্স ঠিক করা যায় এবং যত তাড়াতাড়ি করা সম্ভব সেটা করতে হবে। আজকে শ্রম-দপ্তরের যে দাবী তা প্রয়োজনের তুলনায় খুব কম। এই ব্যয় বরাদ্দের দাবী করে ক'জন লেবারার,

ইন্ডাস্ট্রিয়েল লেবারার, ওয়ার্কারের বেনিফিট হয়েছে? পশ্চিমবঙ্গে ২০ লক্ষ ইন্ডাস্ট্রিয়েল লেবারার আছে, তারমধ্যে অর্গানাইজড সেক্টারে আছে ১২ লক্ষ লোক, তারাই কিছুটা ডাইরেক্টলি বেনিফিটেড হয়েছে এছাড়া পশ্চিমবাংলার সরকার-এর শ্রমদপ্তর এগ্রেরিয়ান শ্রমিকদের, কৃষি শ্রমিকদের তাদের আওতায় নিয়ে আসছেন, তার সংখ্যা হচ্ছে প্রায় ৪০ লক্ষ। সেই হিসাবে এই ২০ এবং ৪০ লক্ষে হল ৬০ লক্ষ। এছাড়া ৩০ লক্ষের উপর আছে পশ্চিমবাংলায় আনএমপ্লয়েড ইয়ুথ, তাদেরও ধরে নিতে হবে। শ্রমদপ্তর শুধু শ্রমজীবী দপ্তর নয়, আন-এমপ্লয়েড ইয়ুথদের যদি ধরা যায় তাহলে সংখ্যা গিয়ে দাঁড়াবে ১ কোটি লোকের মত। আপনি যে দাবী জানাচ্ছেন তাতে ডাইরেক্ট বেনিফিট হচ্ছে মাত্র ১২ লক্ষ শ্রমিক। আমি বলব এই ব্যয়-বরাদ্দ আরও বাড়ান।

[5-55—6-05 p.m.]

আমি বলবো এই বাজেটের ব্যয়-বরাদ্দ আরো বাড়ান হোক্। কত বড় একটা ডিপার্ট-মেন্ট হাতে নেওয়া হয়েছে! কত বড় ফ্যালাসি! সমস্ত পশ্চিমবাংলার ৪০ লক্ষের উপর রয়েছে কৃষি শ্রমিক যারা খাদ্যোৎপাদন করে, তাদের সম্বন্ধে আজ পর্যন্ত কোন স্থির সিদ্ধান্তে পোঁছাতে পারিনি। তাদের জন্য না আছে কোনরকম ব্যবস্থা স্ট্যাটুটরি রেশনিং সিসটেম, তাদের জন্য না আছে একটা ওয়েজ দেবার সিসটেম! মন্ত্রিমহাশয়ের বক্তৃতায় শুনলাম ব্লক ডেভেলপমেন্ট অফিসার ইন্সপেক্টর হবে। তাকে হাতি পোষা থেকে অনেক কাজ করতে হয়। তার পক্ষে এ কাজ সম্ভব নয়। মিনিমাম ওয়েজেস ঠিকমত ইমপ্লিমেন্ট হচ্ছে কিনা দেখা। এই কৃষি শ্রমিকরা এক্সপ্লয়টেড হয় এমপ্লয়ারদের দ্বারা ছোট বড় জোত-দারদের দ্বারা। কাজেই আমি বলতে চাই—এই কৃষি শ্রমিকস্বার্থ রক্ষা করবার জন্য একটী আলাদা ডাইরেকটোরেট করতে হবে, তার জন্য আলাদা ইন্সপেকটরস দিতে হবে। তা যদি না দিতে পারেন, তাহলে কৃষি শ্রমিকদের এর আওতায় নিয়ে এসেও তাদের কোন বেনিফিট আপনি দিতে পারবেন না।

আজ ৩০ লক্ষ বেকার যে বাংলা দেশে রয়েছে, তাদের জন্য কেবল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ নাম রেজিষ্ট্রী করা, পোষ্টাফিসের মত কাজ করা—তাতে বেকার সমস্যার সমাধান কখনো হতে পারে না। বেকারদের জন্য বেকারভাতা ও ইন্সিয়োরেন্স স্কিম-এর সুযোগ সুবিধা দিতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় বিক্ষোভের বিষয় এই হাউসে গত সেসনে একটা আইন পাস করেছিলাম যে সিক্ এ্যান্ড ক্লোজড় টি গার্ডেনস্-এর ভার নেওয়া হোক্। কিন্তু আজও আমরা তা করতে পারিনি। কেন পারিনি? ভারতসরকার নাকি রাজী হন নাই। তার জন্য তাঁদের আইনের প্রয়োজনীয় এ্যামেন্ডমেন্ট করেন নাই। তাই আজকে একথা বলতে চাই—চা বাগান থেকে যে উপার্জন—যে বিদেশী মুদ্রা উপার্জন হয়, তার অধিকাংশ টাকা চলে যাচ্ছে ভারত সরকারের তহবিলে। আজকে রুগ্ন-বন্ধ চা বাগানের উন্নতি করার দায়িত্ব কাদের? যে টাকা নেবে তার, না, পশ্চিমবঙ্গ সরকারের? পশ্চিমবঙ্গ সরকার তো চৌকিদারী করছে মাত্র। তার জন্য তাদের আইন করবার ক্ষমতা নাই। একটার পর একটা চা বাগান বন্ধ হয়ে যাচ্ছে। এই সব চা বাগানের ১২০০ লোকের মধ্যে ২০০ লোক না খেয়ে মারা গেছে। একটা চা বাগানের যে দাম, তার চেয়ে বেশী টাকা সরকারের কাছে পাওনা, ব্যাংকের কাছে পাওনা—ওয়ার্করদের আমি বলবো ওয়ার্কারদের জন্য যে টাস্ক ফোর্স-এর যে রেকমেনডেশান করেছে, তার দ্বারা ওয়ার্করদের সমস্ত রকম স্বার্থ রক্ষা হবে না। তাদের উপর লক্ষ্য রাখবার জন্য একটী ভিজিলেন্স কমিটী করবার জন্য আমি পশ্চিমবঙ্গ সরকারের কাছে অনুরোধ করছি। শ্রমদপ্তর যেন ইমিডিয়েটলি একটা ভিজিলেন্স কমিটী করেন। তাঁরা যে টাকা পাচ্ছেন চা বাগান চালানোর জন্য সেই টাকা তাঁরা কীভাবে খরচ করছেন দেখুন। ব্যাংক থেকে টাকা নিয়ে সুইমিং পুল তৈরী করা হয়েছে এক লক্ষ টাকা খরচে। প্রফিডেন্ট ফান্ড-এর টাকা তাঁরা মেরে দিচ্ছে। শ্রমিকরা পাচ্ছে না।

**Shri Narayan Bhattacharya :**

মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে এই ব্যয়বরাদ্দ সমর্থন করতে গিয়ে একথা বলবো যে আমাদের পশ্চিমবঙ্গের শ্রমদপ্তর আমাদের নিরাশ করেছে এবং আমরা যে আশা এদের উপর করেছিলাম, আমি দেখছি আমাদের সেই আশা তো নষ্ট হয়ে গেছেই এবং আমাদের মধ্যে দিন দিন নৈরাশ্য বৃদ্ধি পাচ্ছে। হতে পারে একদিন সেই নৈরাশ্য বিক্ষোভে রূপ নেবে। পশ্চিমবঙ্গে কেন আমরা বিক্ষুদ্ধ? তার একটী হলো লে-অফ্‌-- ১৯৬৯ সালে যেখানে এই লে-অফ্‌ এর সংখ্যা ছিল ৪২৯৬৭টী, ১৯৭২ সালে সেটা বেড়ে হলো ৯৩২৮৪, এবং ১৯৭৩ সালে সেটা আরো বেড়ে গিয়ে দাঁড়ালো ৬,৬৫,৩৬৪টী।

আমি একটা কথা বলি যে আমাদের যা কিছু আমরা কলকাতার আশে পাশে যে সমস্ত ঘটনা ঘটে সেদিকেই আমরা বেশী নজর দিই। আমাদের মন্ত্রীসভা বা রাইটার্স বিল্ডিং তার দিকেই বেশী নজর দেন। আমি হাউসে এর আগে বহুবার বলেছি যে উত্তর বাংলার মানুষ একটা কলোণীতে বাস করছে। আমাদের শ্রমদপ্তরের রাষ্ট্রমন্ত্রী তিনি উত্তর বঙ্গের চা বাগানের ভারপ্রাপ্ত। তিনি আজ এখানে উপস্থিত আছেন। আমি তাঁকে প্রশ্ন করছি যে উত্তর বাংলার যে চা বাগান সেখানে যে প্ল্যানটেসান লেবার এ্যক্ট আছে--বাগিচা শ্রমিক আইন সেই আইন ভেঙ্গে শ্রমিকদের লক্ষ লক্ষ টাকা ফাঁকি দেওয়া হচ্ছে। আজকে পশ্চিমবাংলায় চায়ের পরিমাণ কমে যাচ্ছে ও চায়ের মান নীচে নেমে যাচ্ছে। এ ব্যাপারে শ্রমদপ্তর আজ কি করছেন? উত্তর বাংলায় চা বাগানের শ্রমিকদের পাকা বাড়ী তৈরী করবার কথা। আমি একটা কথা জানাচ্ছি যে আমাদের পার্ক সার্কাস-এর নবাব বার-- এখন নবাব নেই, সেই নবাব নন্দনরা রৈহিমাবাদ চা বাগানে শ্রমিকদের জন্য ১৫ বছর ধরে সেখানে তারা একটাও গৃহ নির্মাণ করেনি। আমাদের সরকারী আইনে আছে যে শতকরা ৮ ভাগ বাড়ী তৈরী করতে হবে। টি বোর্ড থেকে ১৯৬৯-৭০ সালে শ্রমিকদের গৃহ নির্মাণের জন্য টাকা নেওয়া হয়েছিলো। কিন্তু সে টাকা আত্মসাৎ করা হয়েছে। আজও তাদের বাড়ী হয়নি। আমি প্ল্যানটেসান লেবার অফিসারকে জানিয়ে-ছিলাম কিন্তু এর কিছু হয়নি। আজকে উত্তর বাংলার চা বাগানগুলির এই অবস্থা দাঁড়িয়েছে দার্জিলিং জেলায় ১৭টি চা বাগান, জলপাইগুড়িতে ৭টি চা বাগান বন্ধ হয়ে গেছে। আজকে ৪০ হাজার শ্রমিক না খেয়ে আজকে তারা অনাহারে মৃত্যুমুখের পথযাত্রী। প্রতিদিন এই ঘটনা ঘটছে। অথচ এখানে আমাদের সরকার নির্বিকার। আরো ১০০টি চা বাগান আজ বন্ধ হবার মুখে। অথচ ঐ চা বাগানের মালিকরা রাষ্ট্রীয় ব্যাংক থেকে চা বাগান চালাবার জন্য টাকা পাচ্ছে। কিন্তু তারা ঐ টাকা আত্মসাৎ করছে। শ্রমিকদের মাহিনা, ঔষধ, রেশান ইত্যাদি কোন কিছুই দিচ্ছে না। এই না দেওয়ার ফলে চা বাগানের উৎপাদন ব্যাহত হচ্ছে দার্জিলিং জেলার কারসিয়াং মহকুমায় নুরবং টি স্টেট আছে। এই চা বাগানটি হাইকোর্টের অর্ডারে এ রিসিভার নিযুক্ত আছে। ঐ রিসিভার প্রতি বছর নিলাম পদ্ধতির মধ্য দিয়ে বাগানটির লিজ দেন। একটি অবাঙ্গালী প্রতিষ্ঠান বেনামীতে বা বিভিন্ন নামে ঐ চা বাগান পরিচালনার ভার নিয়ে এসেছে, এবং প্রভিডেন্ট ফান্ড ইত্যাদির সমস্ত টাকা পয়সা ইত্যাদি ফাঁকি দিয়ে মুনাফা লুটছে। ১৯৬৯ সাল থেকে এই ঘটনা ঘটে আসছে। শ্রমদপ্তর এ ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন? উত্তর বাংলায় ৩৬০টি চা বাগান আছে তার মধ্যে ৩০০টি চা বাগান শ্রমদপ্তরের সমস্ত আইন ভাঙ্গছে। আমি চ্যালেঞ্জ করে এই কথা বলতে পারি। শ্রমদপ্তর তার বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? আমি এই বাজেটকে সমর্থন করছি করতে হয় বলে। কিন্তু আমি হুঁশিয়ার দিচ্ছি। আমি নৈরাশ্যের মধ্যে সমর্থন জানাচ্ছি। এবং একদিন হয়তো এই নৈরাশ্য বিক্ষোভের রূপ নেবে। সেদিন হয়তো অনেক দেরী হয়ে যাবে। কিছু করবার থাকেবে না।

[6-05—6-15 p.m.]

**Shri Ram Peyare Ram :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে লেবার বাজেটে বলতে গিয়ে প্রথমেই বলতে হবে যে আমরা এখানে বক্তব্য রাখার জন্য আসি--বক্তব্য রেখে যাই। কিন্তু আমি জানি এই

বক্তব্য কোন কাজে লাগে না। আইন তৈরী হয়—কিন্তু কার বিরুদ্ধে হয় কারা তৈরী করেন তা আমরা ভালভাবেই জানি। আইন তৈরী হয় বড় বড় অফিসারদের সহযোগিতায় এবং সেই বড় বড় অফিসাররা সেইসব আইন কাদের জন্য করছেন? তিনি শ্রমিক হয়ে শ্রমিকদের সম্পর্কে চিন্তা করতে পারেন না এবং শ্রমিক নেতাদেরও সেখানে জায়গা হয় না। আমরা আসি শুধু বক্তব্য রাখতে এবং সেই বক্তব্য রেখে যাই। তাই আজকে পশ্চিমবাংলার শ্রমিক নিরাশ হয়ে পড়েছে। কারণ আপনারা নিজেদের কথাই চিন্তা করছেন—এক একটা মন্ত্রী কতটা কাজ করতে পারেন—এইসব কথা বললে হয়তো অনেক অসুবিধা হবে। শ্রমমন্ত্রীর শ্রমদপ্তর আলাদা, তিনি তাঁর দপ্তর সম্বন্ধে চিন্তা করছেন, শিল্পদপ্তরের মন্ত্রী তিনি শিল্পদপ্তরের কথা শিল্পমন্ত্রী তিনি আলাদাভাবে চিন্তা করছেন। শিল্পমন্ত্রী চিন্তা করছেন কি করে ঐ শিল্পকে রোখা যায়, আর শ্রমমন্ত্রী চিন্তা করছেন কি করে ঝগড়া মীমাংসা করে ঐ শিল্পকে চালনা করা যায়। আমি বলবো সত্যিই এই পদ্ধতি এই দেশে রাখা উচিত নয়। আমি আপনার কাছে তার প্রমাণ দিতে পারি যেটা শ্রমিকদের তরফ থেকে তারা আমার সামনে রেখেছেন। সবাই বলেন কাজ বেড়েছে। কাজ অবশ্য বেড়েছে মেনে নিচ্ছি। কিন্তু মালিক যারা পুঁজিপতি যাদের সঙ্গে আমরা সমাজবাদের কথা বলে লড়াই করে আসছি তারা কি করেছে? তাদের বিরুদ্ধে সরকার কি করেছেন তা আমি জানতে চাই। তারা ক্লোজার করেছে, তারা লক-আউট করেছে—কতদিন করেছে—তাতে কত ক্ষতি হয়েছে? যারা ট্রেড ইউনিয়ন-এর নেতা, তারা নাকি অনেক কিছু স্ট্রাইক ইত্যাদি করেছে। কিন্তু তা কত দিন করেছে সেটা ঐ বইতেই বলা আছে। ১৯৭২ সালে আমি যা দেখছি আমার চোখের সামনে ভাসছে যে ১৩ লক্ষ মানুষ তাতে এগিয়ে গিয়েছে। তাতে কি লস হয়েছে তার পারসেনটেজ কত? আমি দেখছি ৩৮'৪৭ লস হয়েছে। তাতে ইউনিয়ন লিডাররা স্ট্রাইক ইত্যাদি করে কত লস করেছে—লস করেছে ১২'৯৮ পারসেন্ট। কিন্তু মালিকরা যারা ঐ গদিতে বসে আছে— সরকারের কাছে আসতে চান না, সরকার ডাকলে সাড়া দেয় না সরকারী অফিসে কে মন্ত্রী তা জানতে চায় না, আপনাদের সাথে কথা বলতে চায় না, তারা লস করেছে ৮৭'০২ আর শ্রমিকরা স্ট্রাইক ইত্যাদি করে লস করেছে ১২'৯৮। তার জন্য আপনারা তাদের বিরুদ্ধে কি করেছেন? ১৯৭২ সালে স্ট্রাইকের জন্য ক্ষতি হয়েছে ৩৬ লক্ষ টাকা, ১৯৭৩ সালে দেখছি চোখের সামনে যে মালিকরা একা করেছে ৩৭ লক্ষ টাকা। আমি বলবো যে মালিকদের উপর সরকারের কোন হাত নেই। আমি বলবো এ, কে, সেনের কথা যিনি পার্লামেন্টের মেম্বার। তিনি বসুমতী নিয়েছেন ১৯৬২ সালে। সেইসময় সেখানকার কর্মচারীর সংখ্যা ছিল সাড়ে পাঁচ শত। কিন্তু আজকে সেই সাড়ে ৫০০-র জায়গায় সাড়ে তিন শত লোক রয়েছে। একদিন যেখানে বাংলাভাষা পুষ্ট হয়েছে সে আজ কোথায়? প্রায় ২০০ লোককে বেকার করে দিয়ে বসে আছে। এটা আমি বলতে পারি যে সাপ্তাহিক পত্রিকা সেই শরতসাহিত্য সেটা একেবারে তুলে দিয়েছেন। এটা কি বাংলাভাষাকে মর্যাদা দেওয়া হয়েছে? কোন মর্যাদা দেওয়া হয় নি।

শিল্প শেষ করার জন্য সবাই এগিয়ে আছে। আমি আপনার কাছে একটি বক্তব্য রাখব সরকার নিজে যদি কিছু আইন তৈরী না করে তাহলে এই মালিকদের হাত থেকে সাধারণ মানুষ, সাধারণ শ্রমিকদের বাঁচানো যাবে না। আমি আরো একটি কথা বলি আপনারা বলেছেন প্রভিডেন্ট ফান্ডের পুরো টাকা পুঁজিপতিরা—আপনি যে সরকারী রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্টে আমি শো করিয়ে দিচ্ছি এক একজন মালিকের বছরে ১৩।১৫।১৬ লক্ষ টাকা বাকি পড়ে আছে এবং এইভাবে ৭৬টি মালিকের কাছে এই টাকাগুলি বাকি পড়ে আছে। তারা চিটিং করেছেন। আপনি মিসা করছেন কাদের উপর? যারা রাস্তায় ঝগড়া মারামারি করছে। এদের জন্য মিসার আইন নেই, এদের এ্যারেষ্ট করবার আইন নেই। যারা এত টাকা চুরি করে যাচ্ছে তাদের বিরুদ্ধে আপনি কি করছেন? শুধু তাই নয়, মেডিকেল বেনিফিটের জন্য ই,এস,আই-এর টাকা দেওয়া হয়। আমরা জানি ভালভাবে একজন শ্রমিক দেখাতে গেলে তাকে ট্যাবলেট পর্যন্ত দিতে পারে না। আমাদের কাছে প্রমাণ রয়েছে, আপনি এই বইটা খুলে দেখুন। আমরা এই বইতে দেখছি ৭০টি ফ্যাক্টরির মালিক ৫।৪।১১।১২।১৩ লক্ষ টাকা শ্রমিকদের কাছ থেকে কেটেছে। একজন ছেলে পুজোর

চাঁদায় যদি কিছু খায়, তার উপর পাড়ার ছেলেদের নির্দেশ হয়, কমিটি যদি গণ্ডগোল দেখে তাহলে তার বিরুদ্ধে পুলিশ কেস করে। সরকার তো ৪১৯।৪২০ ধারা তৈরী করেছেন। এদের কেন ৪২০ ধারাতে এ্যারেস্ট করা হবে না, সেটা আমি আপনার কাছে জানতে চাই। অত্যন্ত লজ্জার কথা আমি একটা বলে দিই এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ গড়েছেন কোথা থেকে--পশ্চিমবঙ্গ সরকার শ্রমদপ্তর চালাচ্ছেন। আমি বলব আপনি দয়া করে এটা তুলে দিন। আমি দেখছি অনেক চাকরী দেওয়া হচ্ছে। আমি জানতে চাই পশ্চিম-বঙ্গ সরকার কতজন ছেলেকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ডাকেন, আর কতজনের চাকরী হয় সেটাই একটা পয়েন্ট। এফ,সি,আই-এ যে লোক ক্যাজুয়্যাল কন্ট্রাকটর হিসাবে পড়ে আছে তাদের বিষয়ে আপনি কি চিন্তা করেছেন? করেন নি। ইনডিয়া গভর্ণমেন্ট আপনাদের রিফিউজ করেছেন, আমাদের শ্রমমন্ত্রীকে অপমান করেছেন, ৪ জনকে ডিসচার্জ করেছেন--তাদের ব্যবস্থা কি করেছেন? আমি এই কথা বলে লেবার বাজেটকে সমর্থন করছি।

**Shri Satyanarayan Singh** :

माननीय अध्यक्ष महोदय, आज श्रम-मन्त्री के द्वारा जो बजट पेश किया गया है, मैं उसका समर्थन करते हुए कुछ विषयों पर प्रकाश डालना चाहता हूँ। खाम करके आप जानते हैं इ, एस० आइ० एक स्कीम है जो श्रमिकों के कल्याण हेतु चालु की गइ है। लेकिन वड़े ताज्जुब की वात है, उसके द्वारा कर्मचारियों या श्रमिकों का नुकशान ही होता है। अगर कर्मचारी या श्रमिक कारखानें मे ठकता है और तीन घन्टा भी काम करता है तो उससे एक रुपया पच्चीस पैसा इस इ० एस० आइ० स्कीम मे काट लिया जाता है। यदि वदली बकेर हप्ते में ३ दिन भी काम करता है तो उससे भी १ रु० २५ पै० काट लिया हो जाता है। यदि वह ३ डिपार्ट मे काम किया है तो उससे तीन वार १ रु० २५ पै० काट लिया जाता है। मगर उसे बेनिफिट वड़ी मुशकिल से एक ही वार मिलती है।

हमारे इलाके मे १३ जुट मिले है। उनमे ३७,५०० मजदुर काम करते है। उससे हप्ते मे १ रु० २५ पै० काट लिया जाता है। लेकिन श्रमिकों के लिए न कोई डाक्टर का प्रबंध हे, न कोई उनके लिए दवा की दुकान है, न कोई अस्पताल है। आपको सुनकर आश्चर्य होगा कि श्रमिकों का जो १ रु० २५ पै० काटा जाता हे उससे हप्ते मे ३७८७५ रु० जमा होता है और एक महीने मे १,५४,१०० रु० जमा होता हे। उसके बाद भी बदली वकेरों के द्वारा जो जमा होता उससे और भी धन की राशि वढ़ जाती हे। ३७५०० श्रमिकअगर तीन घन्टा काम करता है तो उससे १ रु० २५ पैसा कांट लिया जाता है, जिसने हप्ते मे ४६८७५ रु० हप्ते मे होता हे। एक महीने मे १८७५०० रु० होता है और सालाना २२,५०,००० रु० होता है। मगर उनके लिए न तो कोई डाक्टर का प्रबंध है, न कोई दवा का प्रबंध है, और न कोई अस्पताल का प्रबंध है। मजदूर पागल की तरह इधार-उधार घुमता है। उसे इस स्कीम से कोई भी बेनिफिट नहीं मिलता है।

हुगली जिले मे श्रमिकों की जितनी संख्या है, उसमे केवल मेरे इलाके मे देन ५, ६ में इतने श्रमिक है कि पुरे हुगली जिले में उसने नहीं है। लेकिन उनके लिए न तो डाक्टर है, न कोई अस्पताल है। हमारे इलाके के मजदूर पागल की तरह दबा के लिए घुमतो है, मगर उनको कोई बेनिफिट नहीं। बाइस लाख पचास हजार रुपया सालाना मजदूरों से काटा जाता है लेकिन उनके लिए न तो डाक्तर का ही प्रवंध है-न तो उनके लिए कोई दवा की दुकान ही है और न तो ऐक्सीडेण्ट होने पर कोई बेनिफिट ही है। मेरी तो यह समझ में नहीं जाता है कि सरकार इस स्कीम को कैसे चलाती है? मैं आपके माध्यम से श्रममंत्री से पुछना चाहता हुं कि श्रमिकों के उपर यह अत्याचार-यह अन्याय क्यों किया जाता है? अगर इसी तरह की अवस्था चलती रही तो श्रमिकों का कल्याण कैसे होगा? श्रमिकों का सुधार कैसे होगा?

मेरे खेत्र में जिनका नाम ई० एस० आई० के डाक्टार के खाता में दर्ज है, उनके लिए जगबल थाना में न कोई दवा की दुकान है—न कोई अस्पताल है और न कोई एम्बुलेन्स है।

प्रत्येक श्रमिक से हप्ता मे १ रु० २५ पैसा काट लिया जाता है लेकिन ईस कम्पनीया मिल समय पर रुपया जमा नहीं करती है--जो रुपया ई० एस० आई० फण्डमें जमा करने की बात है। उपर से डाक्टर के पास चिट्ठी जाती है कि फला मजदूर का नाम काट दिया जाय। नाम काटने की चिट्ठी डाक्टर के पास तो चली जाती है किन्तु श्रमिक के पास इसकी सुचना नहीं जाती है। श्रमिक तो समझता है कि मै १ रु० २५ पैसा देता हूं मेरा नाम ई० एस० आई० स्कीम में दर्ज है लेकिन जब उसका ऐक्सीडेण्ट होता है या बिमार पड़ जाता है तो वह अपने डाक्टर के पास जाता है लेकिन वहां जाने के पश्चात् डाक्टर की जबानी बात सुनने को मिलती है कि चन्दा जमा न होने के कारण तुम्हारा नाम कट गया है। इस प्रकार श्रमिक लाचार और असहाय हो जाता है। पैसा देने के बाद भी उसकों दवा नहीं मिलती है। श्रमिकों के द्वारा ई० एस० आई० स्कीममें चन्दा लिया जाता है मगर उनका नाम काट भी दिया जाता है। ऐक्सीडेण्ट होने पर या मर जाने पर उनके लिए या उनके परिवार के लिए कोई प्रबंध नहीं किया जाता है। इसका उल्लेख इस बजट-भाषण में होना चाहिए था किन्तु इसका कोई उल्लेख नहीं है।

मं अपना चन्द सुझाव मंत्री महोदय के सामने रखता चाहता है, वह यह है कि जब तक डाक्टर ठीक न हो जांय- दवा की दुकान न ठीक हो जाय, तब तक श्रमिकों से १ रु० २५ पैसा लेना बन्द कर देना चाहिए।

चन्दा यदि उचित समय मे न जमा हो, तो जैसे डाक्टर की सुचना मिलती है, उसी प्रकार श्रमिकबर्ग को भी सुचना मिलनी चाहिए जिससे श्रमिकबर्ग सावधान हो डांय।

कभी-कभी कम्पनी के द्वारा चन्दा लेट में जमा किया जाता है, इससे श्रमिकों की बड़ी क्षति होती है। उसका नाम डाक्टर की लिस्ठ से काट दी जाती है। इसलिए चन्दा जम होने की सुचना डाक्टर को तुरन्त मिलनी चाहिए, ताकि काटे हुए नाम को फौरन दर्ज किया जा सके।

अगर कम्पनी के दोष और त्रिटी के कारण श्रमिक ई० एस० आई० स्कीम की बेनीफीट से वंचित होता है तो कम्पनी को उसकी नर्ति करवी चाहिए। माथ हीं इस भुल के लिए कम्पनी के उपर जुर्माना होना चाहिए और उस जुर्माने को श्रमिक कल्याण निधि में जमा कर देना चाहिए।

तब तक श्रमिक संख्या के अनुसार डाक्टरो की नियुक्ति न हो,तब तक श्रमिकों से पैसा काटना बन्द कर देना चाहिए या ७५० डाक्टर जो फेमिली की दबा करने का भार लिए हैं, उनकी संख्या बढ़ा कर एक हजार या बारह सों कर देनी चाहिए।

अगर कोई श्रमिक डिसमिस कर दिया जाय या उसकी सुबिधायें छीन ली जांय तो वेलफेयर स्कीम के द्वारा उसे केश करने मे या जीबन निर्बाह करने में सहायता मिलनी चाहिए।

मं आपके माध्यम से अनुरोध करना चाहता हूं लेबर मिनिस्टर से, जो एक अच्छे डाक्टर भी है वे श्रमिकों के कल्याण के लिए बिशेष ध्यान हें। क्योंकि श्रमिक अगर डाक्टर के पास जाता है तो उसकी कोई सुनवाई नहीं होती है और अगर दवा की दुकान पर जाता है तो उसको वहां दवा-दारु नहीं मिलती है। अन्त मे वह असहाय हो जाता है। मेरे इलाके में कम से कम ५० डाक्टर होना चाहिए। क्योंकि ५ डाक्टर के अण्डर में ७५० मजदूर अगर हों तो एक डाक्टर के हिस्से में जितने मजदूर पड़ते हैं, उनका देख-भाल करना बहुत ही कठिन है। पहले हमारे इलाके में ४२ डाक्टर थे किन्तु ८ तो मर गए, ५-७ रीजाइन करके चले गए। इसलिए में आपके माध्यम से श्रम-मन्त्री से अनुरोध करता हूं कि हमारे इलाके में डाक्टरों की संख्या में बृद्धि कर दें ताकि ठीक से श्रमिक बर्ग की देख-भाल हो सके। अगर श्रमिकों के लिए डाक्टर का प्रबंध—दुकान का प्रबंध—अस्पताल का प्रबंध न कर सकें तो जो चन्दा श्रमिक बर्ग से लेते हैं, उसे लेना बन्द कर दें।

अन्तमें मै इतना ही कह कर इस बजट का समर्थन करता हूं।

[6-15—6-25 p.m.]

**Shri Gautam Chakravartty:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ মাননীয় মন্ত্রিমহাশয় যে বাজেট এনেছেন সেই বাজেটকে আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে তার একটা স্ট্যাটিসটিক্স আপনার কাছে দিচ্ছি। ১৯৬৫ সালে সবথেকে বেশী লেবার কাজ করেছে আমাদের সারা পশ্চিমবাংলায়। কিন্তু ১৯৬৯ সাল পর্যন্ত দেখলাম যে সেটা অনেক কমে গেছে এবং ১৯৭৪ সালে—আজকে দেখছি আবার লেবার এমপ্লয়মেন্ট বেশী হচ্ছে, অবশ্য ১৯৬৫ সালের মত হয়নি। তারপর আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে, আমাদের যে লেবার এ্যাক্ট সেটা ১৯২৬ সালে ইংরেজ আমলে তৈরী হয়েছিল। বর্তমানে লেবার অনেক বেড়ে গেছে, কাজেই আমাদের সেটা পাল্টানো দরকার এবং সেটা ইমিডিয়েট যাতে পাল্টানো হয়। এখন দেখা যাচ্ছে যে কোন একটা ইউনিয়নের জন্য যদি ৭ জন লোকের সহি করে দেন তাহলে সরকার থেকে তাকে রেকগনাইজেশান দেওয়া হয়। আমরা আবার এদিকে বলছি যে ইউনিয়নে ইউনিয়নে যে দ্বন্দ সেটা আমরা মিটিয়ে ফেলতে চাই। এই যে কনট্রাডিকটোরি কথাবার্তা তাতে মনে হচ্ছে অবিলম্বে ১৯২৬ সালের ইংরেজ আমলের এই লেবার এ্যাক্ট পাল্টানো দরকার। আর একটা কথা আমার বন্ধু রামপিয়ারী রাম বলেছেন, বসুমতীর কথা বলেছেন। আমি সেই সম্পর্কে বলতে চাই যে বসুমতীর সঙ্গে বহু ভাল ভাল মানুষ জড়িত ছিলেন— যেমন—সুরেশ সমাজপতি, ব্রহ্মানন্দ উপাধ্যায়, বিপ্লবী বারীন ঘোষ, বিপ্লবী উপেন ব্যানার্জী, দেবেন্দ্র প্রসাদ ঘোষ ইত্যাদি এবং এই বসুমতীতে এমন কতকগুলি মানুষ গেছেন যেটা শুনলে আপনি আশ্চর্য্য হয়ে যাবেন। সেই মানুষরা হচ্ছে ঠাকুর রামকৃষ্ণ দেব, স্বামী বিবেকানন্দ, বহু ভাল ভাল মানুষ গেছেন। দীর্ঘ ৪।৫ বছর ধরে সেখানকার কর্মচারীরা ঠিকমত মাইনা পাচ্ছে না। গত ১০ মাস ধরে সেখানকার লেবাররা, সেখানকার কর্মচারীরা বিনা মাইনাতে বসুমতীর কাজ চালিয়ে যাচ্ছেন। সরকার থেকে আমাদের, মন্ত্রী যিনি আছেন, ডঃ গোপাল দাস নাগ মহাশয়, প্রদীপ ভট্টাচার্য্য মহাশয় এবং মুখ্যমন্ত্রী তিনি খুব সিমপ্যাথেটিক ওয়েতে দেখছেন। এটাকে অবিলম্বে সরকার থেকে গ্রহণ করে আবার লেবারদের মধ্যে তাদের মালিকানা দিয়ে দেন তার জন্য আমি আবেদন করছি। আর একটা খুব গুরুত্বপূর্ণ কথা সেটা হচ্ছে, আজকে এখানকার বহু সদস্য তাদের বক্তব্য রাখলেন। কিন্তু বাংলাদেশে যে সমস্ত বেকার যুবকরা আছেন তাদের সম্পর্কে এখানে কেউ কোন বক্তব্য রাখলেন না। যে যুবকদের কাঁধে ভর দিয়ে বাংলাদেশ থেকে সি, পি, আই, এম-কে উচ্ছেদ করা হল, ফ্যাসিজিমকে উচ্ছেদ করা হল, সেই আনএমপ্লয়েড যুবকদের সম্পর্কে কেউ কোন বক্তব্য রাখলেন না। তাই, আমি মনে করছি যে আমিই একমাত্র আনএমপ্লয়েড ইয়ুথদের প্রতিনিধি। এখানে এখন পর্যন্ত কেউ আনএমপ্লয়েড ইয়ুথদের সম্পর্কে কোন বক্তব্য রাখেননি সেজন্য আমাকে দয়া করে আরো ৫ মিনিটি সময় দেবেন, এটা আপনার কাছে আমার অনুরোধ। এখন দেখতে পাচ্ছি লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল, ১৯৭৩-এ গভর্ণমেন্ট অব ওয়েষ্ট বেঙ্গল থেকে এটা তৈরী করা হয়েছে। সেখানে দেখতে পাচ্ছি ওয়েষ্ট বেঙ্গলে ১৯৭০ সালে ৪৭·৭৯, ১৯৭১ সালে ৪৭·৯৮, ১৯৭২ সালে ৫৪·৪৪, আমাদের লেবার আছে। আপনি অন্যান্য ষ্টেটে দেখুন। মহারাষ্ট্রের কথা বলছি, সেখানে মহারাষ্ট্রীয়দের জন্য ৮০ পারসেন্ট এমপ্লয়মেন্ট সিকিওর, বিহার গভর্ণমেন্ট বলছেন ৯০ পারসেন্ট এমপ্লয়মেন্ট ফর বিহারীজ সিকিওর। সেখানে ওয়েষ্ট বেঙ্গলে সিকিওরের কোন প্রশ্ন নেই। আমরা কষ্ট করে এখানে গণতান্ত্রিক সরকার প্রতিষ্ঠা করলাম, অথচ আমাদের এখানকার ছেলেরা কোন চান্স পাচ্ছে না। আমরা এখানে কোন প্রোভিন্সিয়ালিজম করতে চাচ্ছি না, আমরা কোন প্রাদেশিকতা করতে যাচ্ছি না। আমি কতকগুলি একজাম্পল দিচ্ছি। জুটে দেখুন— ১৯৭০ সালে ২৭·২৭, ১৯৭১ সালে ২৪·৫৯, আবার ১৯৭২ সালে ২৫·৯৪, ১৯৭১ সাল থেকে কমে গেল। তারপরে আসুন লেবারে— ১৯৭০ সালে ৭৫·৭, ১৯৭১ সালে ৭৫·৫৭, ১৯৭২ সালে ৭২·২৩। এখানে আমরা দেখছি যে আমাদের বাঙ্গালীরা পিছিয়ে যাচ্ছে, তারা কোন চান্স পাচ্ছে না। আবার ক্যামিকেলে দেখুন—ওয়েষ্ট বেঙ্গলে ১৯৭০ সালে ৫৯·৯০, ১৯৭১ সালে ৬২·১৫, ১৯৭২ সালে ৫৮ শতাংশ শুধুমাত্র বাঙ্গালী আছে। আর একটি ইন্টারেষ্টিং জিনিষ আপনাকে বলতে চাই। ক্যালকাটা কর্পোরেশান

এমন একটা বিগ কনসার্ন, সেখানে ওয়েষ্ট বেঙ্গলের এত বেশী কর্মচারী আছে সে সম্পর্কে আমি পরে আসছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আবেদন করবো যে ওয়েষ্ট বেঙ্গলে আনএমপ্লয়েড ইয়ুথ যারা আছেন তাদের জন্য চাকরী সিকিওর করা হোক। আমরা আর শুনতে চাই না যে আমাদের মাথার উপর দিয়ে অন্যান্য প্রোভিন্সের লোকেরা এসে চাকরী নিয়ে চলে যাবে, আর আমরা বেকার বেকার বলে চিৎকার করে মরবো---এই জিনিষ চলতে পারে না। আপনি নকশালদের এ্যাকটিভিটিস দেখেছেন। বল্লম দেখিয়ে, বন্দুক দেখিয়ে ডাক্তারদের বলেছে ৬৪ টাকার জায়গায় ৪ টাকা ফিস নিতে হবে'-- তাই তারা মেনে নিয়েছে। এরপর আবার যদি ওয়েষ্ট বেঙ্গলের পিপলরা বলে, ওয়েষ্ট বেঙ্গলের ইয়ুথরা বলে, আবার আমরা রিভলবার ধরলাম এবং রিভলবার ধরে যে সমস্ত অবাঙ্গালী কনসার্ন আছে, সেখানে ৯০ পারসেন্ট চাকরী দিতে হবে বলে তাহলে কিন্তু ঐ সমস্ত অবাঙ্গালী কনসার্নে যারা আছেন তারা ঠিক ৯০ পারসেন্ট চাকরী দেবেন। আমি তাই আপনার মাধ্যমে অত্যন্ত ডেমোক্র্যাটিক ওয়েতে এই ডেমোক্র্যাটিক সরকারের কাছে আবেদন করছি---কারণ আমরা আর সইতে রাজী নই। এর পরবর্তী-কালে যদি দেখেন, আপনার এই হাউসের কয়েকজন সদস্য তারা বেরিয়ে গিয়ে অন্য পার্টিকে ধরে নিয়ে সেখানে হয়ত লাল সেলাম করে একটা বিপ্লব-টিপ্লব করে, ২।৪টি বন্দুক নিয়ে খুন-টুন করে তখন আপনি বলবেন যে ডেমোক্র্যাটি ভেঙ্গে গেল, ভেঙ্গে গেল। বিভিন্ন জায়গায় হতে পারে। বিহারে দেখুন---সেখানে বলছে, আমাদের খেতে দিতে হবে, বিহারীদের চাকরী দিতে হবে। আজকে এই জিনিষ যদি হয় তাহলে আপনি কি মনে করছেন এতে সারা ভারতবর্ষ শান্তিতে থাকতে পারে? তাই, আপনার মাধ্যমে আবার বলছি, মাননীয় মন্ত্রিমহাশয় এখানে আছেন, তার কাছে আবেদন করছি, আমাদের পশ্চিম-বাংলায় ৮০ পারসেন্ট থেকে ৯০ পারসেন্ট বাঙ্গালীর চাকরী চাই, চাই, চাই।

[6-25—6-35 p.m.]

**Shri Sisir Kumar Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রমমন্ত্রী শ্রমদপ্তরের ব্যয়বরাদ্দের দাবী উৎথাপন করে যে কথা বলেছেন সে সম্পর্কে আলোচনা করতে উঠে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা এখানে বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন নির্বাচনের পর পশ্চিমবাংলার শ্রমমন্ত্রী ঘোষণা করেছিলেন যে সব মালিক ই,এস,আই-এর টাকা এবং প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেবে না তাদের মিসায় গ্রেপ্তার করা হবে। তারপর এই বিধানসভার সমস্ত দলের সভ্যরা ঐক্যমত হয়ে সরকারকে সেই অধিকার দিয়েছিলেন যে যারা প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং ই,এস,আই-র টাকা ঠিকমত জমা দেবে না তাদের মিশায় গ্রেপ্তার করতে হবে। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত আমরা জানতে পারলাম না যে, কোন মিল মালিক মিশায় গ্রেপ্তার হয়েছে কি না। আমাদের কাছে যে খবর আছে তাতে হয় নি। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন কেবল মাত্র ই,এস,আই-র টাকা জমা না দেওয়ার পরিমাণ ৪০ কোটি টাকার উপর। মাননীয় স্পীকার মহাশয়, গত বছর এই বিতর্কের সময় আমি বলেছিলাম একটা লিস্টের কথা এবং সেটা পড়ে দেখিয়েছিলাম যে, প্রভিডেন্ট ফান্ডের টাকা কোন কোন মালিক পক্ষ কত বাকি রেখেছে। কিন্তু দুঃখের বিষয় আজ লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল, ১৯৭৩ বই খানি পেলাম, যে নামগুলি পড়ে দেওয়া হয়েছিল সেগুলি এই লিস্টের আওতায় নেই, বইটা সবটা যদিও এখনই পড়া সম্ভব নয়, কিন্তু প্রভিডেন্ট ফান্ডের জায়গাটা পড়ে এটা দেখলাম এবং সেই নামগুলি এর মধ্যে দেখতে পাচ্ছি না। যেমন কেলভিন জুট মিল, যেমন অমৃতবাজার পত্রিকা। মাননীয় স্পীকার মহাশয়, আমরা দেখেছি যে, ই,এস,আই টাকা যারা জমা দিচ্ছে না তাদের মধ্যে ৯৫ জনই হচ্ছে বড় বড় শিল্পপতি এবং একচেটীয়া মালিক। বিড়লার টেক্সম্যাকোর দুটো কারখানা এই ই,এস,আই টাকা জমা দেয়নি ৯,২৫,৩৮২ টাকা। মাননীয় স্পীকার মহাশয় শ্রমিকদের ই,এস,আই, টাকা দিয়ে ব্যবসা করছে, এর চেয়ে অপরাধ আর কি হতে পারে তারপর কয়েক কোটি টাকা বাকি রেখেছে ২৭টি চটকল, সুতা কলেরও এই পরিস্থিতি তাহলে শ্রমমন্ত্রী ব্যর্থ হয়েছেন এই কথা বলতে হবে। মাননীয় স্পীকার মহাশয়, আম

অনেকগুলি নাম বলতে পারি, তবে কয়েকটি না বলে পারছি না, যে কারা কারা টাকা বাকি রেখেছে। টাকা বাকি রেখেছে, টিটাগড় পেপার মিলস ৪,৭২,৩৪২ টাকা ই,এস,আই-র জমা দেয়নি। টাকা বাকি রেখেছে বার্ড কম্পানী, মেটাল বক্স, বেঙ্গল এনামেল, উষা সেলাই কল। যারা টাকা বাকি রেখেছে তাদের জন্য আমরা আইন করেছিলাম যে এদের মিশায় গ্রেপ্তার করা হবে। কিন্তু আজ পর্যন্ত এদের কাউকে গ্রেপ্তার করা হয়নি। বার্ড কম্পানী জমা দেয়নি ১,২০,২১৬ টাকা, টিটাগড় পেপার মিল ৪,৭২,৩৪২ টাকা, ইন্ডিয়া পেপার পালপ ৬৭,২২৭ টাকা, উষা সেলাই কল ১,৫৭,২১১ টাকা, বেঙ্গল এনামেল ৩,৩৯,৭৪৯ টাকা। এদের বিরুদ্ধে যে কেন ব্যবস্থা গ্রহণ করা হলো না, এর কি জবাব দেবেন? শুধু বেসরকারী প্রতিষ্ঠান নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৫টি সরকারী প্রতিষ্ঠান ই,এস,আই এর টাকা জমা দিচ্ছে না। কলকাতা ট্রামওয়েস-এর শ্রমিকদের বাকি রয়েছে ৯,০৬,০৮৬ টাকা ই,এস,আই আইনে জমা পড়েনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যখন পরিস্থিতি যে আমরা দেখতে পাচ্ছি সরকারী প্রতিষ্ঠানই এই টাকা জমা দিচ্ছে না। এবং সাথে সাথে ঐ যে মালিকপক্ষ, তারা সেই টাকা বাকি রেখে তা ভোগ করছে। তাদের বাধ্য করুন আজকে এই টাকা দিতে। শুধু ই,এস,আই নয়, তারা প্রভিডেন্ট ফাণ্ডের টাকাও জমা দিচ্ছে না। তাদের বিরুদ্ধে এই মিশা আজকে প্রয়োগ করুন। এবং আজকে এই হাউস থেকে সেই সিদ্ধান্ত নিন। মাননীয় স্পীকার মহাশয়, ই,এস,আই সম্বন্ধে আমাদের মাননীয় সদস্য একটু আগে যে কথা বললেন ই,এস,আই-র ওষুধ এবং হাসপাতাল সম্বন্ধে, সে কথাগুলি যুক্তিযুক্ত। ই,এস,আই হসপিটালগুলিকে কি দুরবস্থার মধ্যে দিয়ে যে দিন কাটাতে হচ্ছে তা আমরা যারা ট্রেড ইউনিয়ন করি আমরা জানি। সেইজন্য এই সম্বন্ধে আমি আর একটা কথা মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে সুপারিশ করব। সেটা হচ্ছে যখন আইডেনটিটি কার্ড নেওয়া হয় তখন এক সেট অফ ডিক্লারেশান ফর্ম আছে যে ফর্ম-এর ৮।৯নং আইটেম-এ এজ, ডেট এ্যান্ড ইয়ার অফ বার্থ লেখা আছে। কিন্তু যখন কেউ দুর্ঘটনায় পড়ে তখন তার বয়স এবং ইয়ার অফ বার্থ চ্যালেঞ্জড হয়! অর্থাৎ এরজন্য যাতে বেশী পয়সা দিতে হয় সেজন্য এটা চ্যালেঞ্জড হয়। ই,এস,আই ডক্টররা ছাড়া এটা করান হয়। এই ব্যবস্থা পরিবর্তন করার জন্য অনুরোধ করছি। জুট, কটন, ইঞ্জিনীয়ারিং-এ মিনিমাম ওয়েজ বেড়ে গেছে তখন সেই মিনিমাম ওয়েজ তাদের দেওয়া উচিৎ। এখানে যারা পারমানেন্টলি ডিসএ্যাবেলড পারসন তাদের আরও বেশী করে বেনিফিট-এর ব্যবস্থা করা উচিৎ। কম্পানীগুলি ই,এস,আই-এর টাকা বাকী রাখছে, কিন্তু শ্রমিকদের কাছ থেকে এই টাকা ঠিকমত নেওয়া হচ্ছে। কিন্তু ঐ শ্রমিকরা টেমপোরারি, পারমানেন্ট বা সিক বেনিফিট-এর জন্য আবেদন করে তখন ই,এস,আই কর্তৃপক্ষ তাদের টাকা দিচ্ছে না এবং বলছে কম্পানী যখন টাকা জমা দেয়নি তখন তোমরা ই,এস,আই-এর বেনিফিট পাবে না। এ বিষয়টা দেখার জন্য আবেদন করছি। এখন দেখছি সিক ইনডাস্ট্রিস ট্রাইবুন্যাল-এর জজ ৩ বছর নেই। এটা শ্রমমন্ত্রীর দেখা উচিৎ এবং হাইকোর্টের কাছে আবেদন করা উচিৎ। এখানে ওয়ার্কারদের কেস হয়, তারাই সাফার করছে। এ বিষয়ে যদি হাইকোর্ট না দেখে তাহলে নিজেরা করতে পারেন কিনা দেখুন। ই,এস,আই সম্বন্ধে আর একটা কথা বলব যে এখানে যে ডুয়াল রোল আছে— অর্থাৎ বেনিফিট পোস্ট স্টেট-এর হাতে এবং রেভেনিউ সার্ভে সেনটার-এর হাতে তাই পরিবর্তন করা উচিৎ। এবং তা না করলে ওয়েস্ট বেঙ্গল-এর লেবার রিপোর্ট-এর পক্ষে যথেস্ট অসুবিধা হবে। তারপর রিজিওন্যাল কমিটি যাতে মাঝে মাঝে বসতে পারে তার ব্যবস্থা করা উচিৎ। সেখানে অনেক জিনিষ আলোচনা হয়ে শ্রমিকদের অনেক বেনিফিট দেওয়া যেতে পারে। বসুমতী পত্রিকা সম্বন্ধে কিছু বলতে চাই। এখানকার একজন সাংবাদিক ১২ তারিখে মারা গেছেন। এটা একটা লজ্জার বিষয়। ইনি ১০ মাস মাইনে পান না। যাঁরা নিজেদের উদ্যোগে কাগজ চালাচ্ছেন সেখানে একজন সাংবাদিকের মৃত্যু সভ্য সমাজের পক্ষে কলঙ্কজনক। আপনার কাছে অনুরোধ করব সি,বি,আই থেকে যে এনকোয়ারী হচ্ছে হোক, কিন্তু যে সমস্ত সাংবাদিক, কর্মী যাঁরা বসুমতী চালাচ্ছেন তাদের যেমন সাহায্য করা দরকার, তেমনি বেআইনীভাবে যে ৩টি ডিপার্টমেন্ট বন্ধ করে দিয়েছে ক্লোজার-এর নাম করে দৈনিক, মাসিক ও সাপ্তাহিক—তার বিরুদ্ধে সোচ্চার হয়ে একটা ব্যবস্থা গ্রহণ করা উচিৎ। লোকসভায় দেখেছি দলমত নির্বিশেষে অশোক সেনের বিরুদ্ধে সবাই বলেছেন।

আমরা মনে করি এ্যাসেম্বলী থেকে এর প্রতিবাদ করা উচিৎ। কিন্তু এই যে ঐতিহ্যময়ী কাগজ যার পাঠক আপামর জনসাধারণ তার বিরুদ্ধে আমাদের সোচ্চার হওয়া উচিৎ।

[6-35—6-45 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতায় একটা কথা বলেছেন সেটা হচ্ছে ১৯৭৩ সালে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিস্ট্রেসানের সংখ্যা কমে গেছে। আমরা খুশী হতাম যদি সত্যিকারে বেকারের সংখ্যা কমে যেত। স্যার, আপনার মাধ্যমে একটা ঘটনার কথা বলি—ব্যারাকপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কুসুম ইনডাষ্ট্রিতে নাম পাঠান হল, নামটা জানিয়ে দিচ্ছি, অলোক নন্দী, সেখানে সিলেক্টেড হল, সিলেক্টেড হয়ে যেদিন কাজে জয়েন করতে এল সেদিন তাকে কাজে জয়েন করাতে দেওয়া হল না, মেরে সরিয়ে দিল। সে গভর্ণমেন্টের কাছ থেকে প্রোটেকসান গেল না। গভর্ণমেন্ট থেকে যদি প্রোটেকসান না পায় তাহলে ঐ অঞ্চলে কোন লোক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিষ্ট্রি করতে যাবে? অতএব নাম রেজিস্ট্রেসানের সংখ্যা কমে গেছে বলে যে বেকারের সংখ্যা বোধ হয় কমে যাচ্ছে মোটেই নয়। নাম রেজিষ্ট্রি করলেও তারা চাকরি পায় না সেকথা বলা বাঞ্চনীয়। মিঃ স্পীকার, স্যার, আমরা জানি যে বাই-পার্টাইট যে আলোচনাগুলি হয় সেগুলি অনেক সময় গভর্ণমেন্ট স্পনসর করছেন না। আমি পানিহাটি অঞ্চলের দুটি কারখানার নাম বলব একটা হচ্ছে ন্যাশান্যাল টোব্যাকো কোম্পানী, আর একটা ইন্ডাল, সেখানে বাই-পার্টাইট সম্বন্ধে সরকারের দু'রকম নীতি। এখানে পরিষ্কার-ভাবে বলা দরকার যেকথা মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় বলেছেন যে ইউনিয়নের বিরোধিতা করলে অনেক ক্ষতি হয়। আমি শ্রম মন্ত্রী এবং শ্রম রাষ্ট্রমন্ত্রী মহাশয়কে বলব তাঁদের সব সময় লক্ষ্য রাখা উচিৎ তাঁদের কার্যকারিতায় শ্রমিকদের মনে যেন এই প্রশ্ন না আসে যে মন্ত্রীরা পক্ষপাতদুষ্ট। যতদিন আমাদের শ্রমমন্ত্রী বা রাষ্ট্রমন্ত্রী ঐ পদে অধিষ্ঠিত থাকবেন ততদিন কোন ইউনিয়নের প্রেসিডেন্ট বা ভাইস-প্রেসিডেন্ট হওয়া বাঞ্চনীয় নয়। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে পাইওনিয়ার অয়েল ইনডাষ্ট্রি সম্বন্ধে এখানে মেনসান হয়েছে, সেই পাইওনিয়ার অয়েল কোম্পানীর র-মেটিরিয়াল সম্পর্কে জয়নাল সাহেবকে অনুরোধ করব। সেই পাইওনিয়ার অয়েল ইনডাষ্ট্রি ব্যাপারে প্রদীপবাবু বারবার ডেকেছেন, তাঁর প্রচেষ্টা সম্পর্কে সন্দেহ পোষণ করি না, সেখানে পরিষ্কারভাবে প্রদীপবাবু বলেছেন কি করব, আমার কাছে এমন কোন আইন নেই যে আইনে মালিককে বাধ্য করতে পারি। চেষ্টা করে তাদের র-মেটিরিয়াল বাড়ান হয়েছে, কিন্তু মালিককে বাধ্য করতে পারছি না কারখানা খুলে দেওয়ার জন্য। আমি প্রদীপবাবুকে বলব আপনি ঐ জাতীয় আইনের খসড়া এই বিধানসভায় আনুন, আমরা সর্বসম্মতিক্রমে পাশ করে সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছে পাঠিয়ে দিই পশ্চিমবাংলার শ্রমিকদের এগিয়ে যাওয়ার স্বার্থে, শ্রমিক মালিক ঐক্যবদ্ধতার স্বার্থে। আমি প্রদীপবাবুর কাছে অনুরোধ করব তিনি এই জাতীয় আইনের খসড়া আনুন। মাননীয় স্পীকার মহাশয়, আপনি দেখেছেন যে লক-আউটের সংখ্যা বেড়ে গেছে, স্ট্রাইকের সংখ্যা কমে গেছে। ব্যাপার কি— ব্যাপার নিশ্চয়ই বুঝতে পারছেন, মালিকের বার্গেনিং পাওয়ার বেড়ে গেছে, শ্রমিকের বার্গেনিং পাওয়ার কমে গেছে। লক-আউট মালিক তার ইচ্ছামত করে আর স্ট্রাইক শ্রমিক তার নিজের সংগঠনের জোরে করে। আমরা দেখতে পাচ্ছি খড়দায় শ্রীমা সিনেমা বন্ধ হয়ে রয়েছে, ৮।১০ জন কর্মী, সেই কর্মীরা সরকারের দরজায় দরজায় ঘুরছে কিন্তু সরকারের কাছ থেকে কোন বিচার পাচ্ছে না।

আমি দেখেছি খড়দহ জুট মিলের কনজারভেনসী শ্রমিকরা যখন ১২ সপ্তাহ ধরে হরতাল করেছিল তখন সেই ১২ সপ্তাহের মধ্যে আমাদের শ্রমদপ্তর মুখ খোলেনি। তারা এই ১২ সপ্তাহ ধরে তো কিছু করেনইনি বরং দেখেছি এবং এটা খুব লজ্জার কথা যে, সেখানে স্ট্রাইক হবার জন্য গুন্ডা দিয়ে জবরদস্তি করা হয়েছে। কিন্তু অপরপক্ষে দেখলাম খড়দহ মিউনিসিপ্যালিটির কনজারভেনসী শ্রমিকরা যখন স্ট্রাইক করল তখন সরকার বললেন শ্রমিকদের পয়সা দিয়ে দাও। আমি এই কাজ করবার জন্য সরকারকে বাহবা দেই।

আমার বক্তব্য হচ্ছে একটা লোক্যাল সেল্ফ গভর্ণমেন্ট যারা মালিক নয় তাদের সরকার যেটা নির্দেশ দিলেন সেই নির্দেশ কেন সরকার একচেটিয়া মালিকদের দিলেন না? আমি আশা করি সেই নির্দেশ সরকার খড়দহ জুট মিলের ক্ষেত্রেও দেবেন। তারপর আমার বক্তব্য হচ্ছে ব্রিটানিয়া ইঞ্জিনীয়ারিং ওয়ার্কস সম্বন্ধে। এই ব্রিটানিয়া ইঞ্জিনীয়ারিং সম্বন্ধে বললে গোপালদা হয়ত হাসবেন কারণ ব্রিটানিয়া ইঞ্জিনীয়ারিং-এ তিনি প্রথম থেকে চেষ্টা করছেন। তবে অবস্থা এখন কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা তিনি জানেন এবং আমিও জানি। মাননীয় স্পীকার মহাশয়, ই.এস.আই এবং প্রভিডেন্ট ফান্ডের টাকা তারা জমা দেয়নি এবং তার ফলে সেখানকার শ্রমিকরা মরে যাচ্ছে। ব্রিটানিয়ার ওয়ার্কররা কাজের অভাবে ধূপ বিক্রি করেছে এবং অত্যন্ত দুর্দিনে দিনের পর দিন কাটিয়েছে। আমার বক্তব্য হচ্ছে এই ব্রিটানিয়া ইঞ্জিনীয়ারিং ওয়ার্কস, পাইওনিয়ার ওয়ার্কস প্রভৃতি ছোট ছোট কারখানা যখন বন্ধ হয়ে রয়েছে তখন সেখানকার শ্রমিকদের জন্য সরকারকে দিয়ে যদি কাজ করাতে না পারি তাহলে সরকারের এই ব্যয়বরাদ্দের দাবীর ব্যাপারে কি করে দুহাত তুলে বলব যে এটা খুব সুন্দর হয়েছে? তারপর অশোক আয়রণ এ্যান্ড স্টীল, যেখানে মাত্র ৬০ জন কর্মী সেই ৬০ জন কর্মীই ক্লোজারে পড়েছে। তারপর আজকে এই যে ছোট ছোট কারখানা উঠে যাচ্ছে সেখানে আমার বক্তব্য হচ্ছে এই সমস্ত ছোট ছোট কারখানার মালিকদের কি কি অসুবিধা হচ্ছে, কেন তাঁরা পারছেন না সে সম্বন্ধে মন্ত্রি মহাশয়ের দেখা দরকার এবং এই সমস্ত ছোট ছোট কারখানার কর্মচারীরা যাতে বাঁচতে পারে তার প্রতি লক্ষ্য রাখা দরকার। আমার আর একটা বক্তব্য হচ্ছে প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং ই.এস.আই-র টাকা যাতে অবিলম্বে আদায় হয় তার প্রতি সরকারের লক্ষ্য রাখা দরকার। এই টাকা সম্বন্ধে আমি আগেও এখানে বলেছি এবং আজও বলছি। তবে একটা কথা না বলে পারছি না সেদিন এই প্রভিডেন্ট ফান্ডের টাকার ব্যাপারে আমি যে লিস্ট এখানে পড়ে শুনিয়েছিলাম এবং আজকে মন্ত্রিমহাশয় যে রিপোর্ট দিয়েছেন তাতে দেখছি অনেকগুলো নাম নেই। বসুমতী, অমৃতবাজার এবং অন্যান্য প্রতিষ্ঠান থেকে যাতে প্রভিডেন্ট ফান্ডের টাকা আদায় হয় এবং সরকারের নিজস্ব প্রতিষ্ঠান যা আছে তাঁরা যাতে প্রভিডেন্ট ফান্ডের টাকা দেন তার প্রতি লক্ষ্য রাখা দরকার এবং যাঁরা এই টাকা দেবেন না তাঁদের মিসায় আটক করার ব্যবস্থা করা উচিত, এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Pradip Bhattacharyya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ সময় ধরে বিভিন্ন বক্তা আজকে আমাদের শ্রম বিভাগের বাজেট সম্পর্কে যে বক্তব্য রেখেছেন তাতে কেউ মন্তব্য করেছেন বা করবার চেষ্টা করেছেন যে, শ্রম বিভাগ তাদের চিন্তাধারা পরিবর্তন করছে। কেউ বলেছেন যে, শ্রম বিভাগের হাতে উপযুক্ত পরিমাণে ক্ষমতা না থাকার ফলে যথোপযুক্তভাবে তাঁরা তাঁদের চিন্তাধারার বাস্তব রূপদান করতে পারছেন না। মাননীয় স্পীকার মহাশয়, প্রথমেই একটা কথা বলা দরকার এবং সেটা হচ্ছে পশ্চিমবঙ্গ সরকার এবং তার শ্রমদপ্তর তাদের চিন্তাধারার বিন্দুমাত্র পরিবর্তন করেনি। আজকে সরকার পরিষ্কারভাবে একথা বলেন যে শ্রমিকদের স্বার্থ রক্ষা করবার জন্য আমাদের পক্ষে যেটুকু করা সম্ভবপর ততটুকু পর্যন্ত আমরা যেতে প্রস্তুত আছি এবং সেকথা আমরা বিনা দ্বিধায় বলি। আজকে স্বাধীন ভারতবর্ষে একটি শ্রমিকের বেঁচে থাকার জন্য যেটা ন্যূনতম প্রয়োজন সেটা যাতে শ্রমিক পায় তার জন্য সরকারের পক্ষ থেকে শ্রমিকদের নিঃসন্দেহে প্রোটেকসন দেওয়া হবে।

[6-45—6-55 p.m.]

এবং আমরা একটা একটা ঘটনা তুলে প্রমাণ করে দিতে পারি যে সরকার তার চিন্তাধারায় অবিচল আছেন। অরগানাইজড সেকটারে আমরা এটা প্রমাণ করেছি, ইঞ্জিনীয়ারিং শিল্পে, চা শিল্পে, বস্ত্র শিল্পে এবং অন্যান্য ক্ষেত্রে তাদের মিনিমাম ওয়েজ বাড়িয়ে দিয়েছি। তাই আমরা একথা বলতে পারি যে যদি আজকে কেউ বলেন যে সরকার তার শ্রমনীতি পরিবর্তন করেছেন তিনি ভুল করছেন একথা তাদের স্মরণ করিয়ে দিতে চাই। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, কিন্তু প্রসঙ্গত একটা কথা বলার প্রয়োজন আছে সেটা হচ্ছে এই যে শ্রমিকদের প্রতি দরদ দেখানোর নাম করে কোথায় কোথায় কিন্তু ট্রেড ইউনিয়ন রাইভেলরি এমন একটা পর্য্যায়ে পৌঁছাচ্ছে সেটাকে বলা যেতে পারে-- আগে আমরা দেখতাম ১৯৬৯ সালে জমি দখলের একটা রাজনীতি পশ্চিমবঙ্গে সুরু হয়েছিল, আজকে দুঃখের সঙ্গে স্বীকার করতে হবে কোথাও কোথাও কিন্তু ট্রেড ইউনিয়নের নামে অসঙ্গত এবং অর্বাচীন শ্রমিক নেতারা তারা জমি দখলের মত এক একটী ট্রেড ইউনিয়ন দখল করার চেষ্টা করছেন। এই ট্রেড ইউনিয়ন দখল করার মধ্য দিয়ে শিল্পের ক্ষেত্রে গণ্ডোগোল হচ্ছে, শিল্পের মধ্যে যে অশান্তি দেখা দিচ্ছে সে অশান্তি অনিবার্যভাবে উৎপাদনের উপর প্রভাব বিস্তার করছে, তখন হয়ত কোথাও কোথাও লে-অফ হচ্ছে কোথাও বা লক-আউট হচ্ছে এবং তার ফলে যখন আপনারা আমাদের কাছে আসছেন তখন অনেক ক্ষেত্রে আমাদের অসহায় অবস্থার কথা আপনাদের কাছে বলতে হচ্ছে। কিন্তু তার মানে এই নয় কোন ক্ষেত্রে মালিকদের আমরা প্রশয় দিচ্ছি। তার মানে এই নয় যে কোন ক্ষেত্রে মালিকদের আমরা সাহায্য করছি। আমরা কিন্তু একথা পরিষ্কার করে বলি যে আমাদের প্রথম লক্ষ্য শিল্প, আমাদের দ্বিতীয় লক্ষ্য শিল্প, আমাদের তৃতীয় লক্ষ্য হচ্ছে শ্রমিক। আমরা জানি শিল্প যদি বেঁচে থাকে তাহলে শ্রমিকরা বেঁচে থাকবে, উৎপাদন যদি বেচে থাকে তাহলে শিল্প বেঁচে থাকবে, তাহলে শ্রমিক বেঁচে থাকবে। সুতরাং আমরা উৎপাদন থেকে শ্রমিকদের সরিয়ে নিয়ে গিয়ে শিল্পকে কল্পনা করা যায় না, শ্রমনীতিকেও কল্পনা করা যায় না। তাই আমরা উৎপাদনের কথা যেমন বলি ন্যুনতম মজুরীর কথাও তেমনি পাশাপাশি বলি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ক্লজড এন্ড সিক ইনডাষ্ট্রি--শিল্প বিভাগের পক্ষে আমরা বলতে পারি এই কথা-- এখন পর্যন্ত ৩৪টা ইউনিট সরকার গ্রহণ করেছেন-- হয় কেন্দ্রীয় সরকার না হয় রাজ্য সরকার প্রত্যক্ষভাবে পরিচালিত করছি। টেক্সটাইল-এর ক্ষেত্রে দেখা যাবে উৎপাদন আমরা অনেক পরিমাণে বাড়িয়েছি। একথা কেউ অস্বীকার করতে পারবেন না যে বন্ধ শিল্প কারখানা খুলে দেওয়ার মধ্যে একটী উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করেছেন পশ্চিমবঙ্গ সরকার। এখনও পর্যন্ত আমরা যতগুলি কারখানা খুলেছি তার মধ্যে প্রায় ৫৫ হাজার-এরও বেশী শ্রমিককে পুর্ননিয়োগ করা হয়েছে। আশা করি এই সত্যকে কেউ অস্বীকার করবার চেষ্টা করবেন না। আমি তাই একথা বলতে চাই যে এই বিভাগের মধ্যে দিয়ে শিল্পকে পুনরুজ্জীবিত করবার জন্য সমস্ত রকম প্রচেষ্টা চালান হচ্ছে। স্যার, আপনি শুনলে খুব খুসী হবেন যে আমরা এই বন্ধ শিল্প বিভাগে মধ্যে দিয়ে আরেকটী নতুন এক্সপেরিমেন্ট করতে চলেছি সে এক্সপেরিমেন্ট হচ্ছে যে কথা আমি এবং ডাঃ গোপাল দাস নাগ মহাশয় বিভিন্ন জায়গায় বলেছিলেন যে শ্রমিককে আমরা পরিচালনায় নিতে চাই। শ্রমিককে নেবার জন্য আমরা কতকগুলি প্রচেষ্টা চালাচ্ছি। আমরা বিভিন্ন এ্যাডভাইসরি কমিটিতে নিয়েছি। সুতরাং আমরা যে নতুন এক্সপেরিমেন্ট করছি সেই এক্সপেরিমেন্টে আমি বিশ্বাস করি যে সমস্ত সদস্যদের নিশ্চয়ই আন্তরিক সহযোগিতা এবং সহানুভূতি থাকবে। স্যার, আজকে দীর্ঘদিন ধরে এখানে যে আলোচনা চলছে সেই আলোচনার মধ্যে দিয়ে আমি একটী জিনিষ লক্ষ্য করতে পেরেছি সেটা হচ্ছে এই প্রায় সকলেই আমাদের অরগানাইজড সেকটারে যে সমস্ত শ্রমিকরা আছে তাদের সম্পর্কে কথা বলেছেন, কিন্তু আন-অরগানাইজড সেকটারে যে বিরাট সংখ্যক শ্রমজীবি মানুষ পড়ে আছে তাদের সম্পর্কে কেউ খুব বেশী কথা কেউ বলেননি,

আমি জানি আনঅর্গানাইজ্‌ড সেক্‌টারে শ্রমিক আছে তাদের সংঘবদ্ধ করতে পারেনি। কলকাতায় তথাকথিত অনেক নামধারী ট্রেড ইউনিয়ন সংস্থা আছে, সেই ট্রেড ইউনিয়ন সংস্থাগুলি অর্গানাইজ্‌ড সেক্‌টারেই আন্দোলন করে থাকে, আমাদের সি, পি, আই, বন্ধুরাও এই অর্গানাইজ্‌ড সেক্‌টারেই কাজ করে থাকেন, আন্দোলন করে থাকেন, তাদের জন্য তাঁরা অনেক বড় বড় কথা বলেন, কিন্তু আনঅর্গানাইজ্‌ড সেক্‌টার যে বিরাট শ্রমিক সমাজ আছে, এগ্রিকালচারাল লেবার, ভূমিহীন শ্রমিক, তাদের সংখ্যা ৩২ লক্ষের মত, এটা কি তাঁরা অস্বীকার করতে পারবেন যে পশ্চিমবঙ্গের শ্রমিক আন্দোলনের বিরাট ইতিহাসে, কলকাতা ছেড়ে গ্রামাঞ্চলে ভূমিহীন শ্রমিকদের তাঁরা সংঘবদ্ধ করার চেষ্টা করেননি? একথা তাঁরা অস্বীকার করতে পারবেন না, করা সম্ভব নয়। আমার কথা শুনে

ওঁরা হাসছেন, আজকে যে ধরণের শ্রমিক নেতৃত্ব প্রতিষ্ঠা হতে চলেছে, এটা তাঁদের হাসির খোরাক হতে পারে, কিন্তু তাঁদের পক্ষে গ্রামাঞ্চলে ভূমিহীন মানুষগুলিকে সঙ্ঘবদ্ধ করার মত মানুষ কেউ নেই. সেজন্যই আজকে সি. পি. আই. বন্ধুদের গাত্রদাহ হয়, এ বিষয়ে সন্দেহ করার কারণ নেই। আমরা কিন্তু শ্রমদপ্তরের পক্ষ থেকে প্রথম চেষ্টা চালিয়েছি, আমরা বিভিন্ন জেলায় অনুসন্ধান করেছি শ্রমজীবী মানুষদের অবস্থা কেমন, তারপরে উচ্চ পর্যায়ে একটা কমিটিও গড়ে তুলেছি, তার মাধ্যমে কাজগুলি এগিয়ে নিয়ে যাচ্ছি, আমি বিশ্বাস করি যে আগামী কিছুদিনের মধ্যেই তাদের কিছু রিলিফ দিতে পারব। আপনি শুনলে অবাক হবেন, এখন যে বই থেকে আপনার কাছে পড়ে শোনাচ্ছি, সেই বই আমরাই বার করেছি। শ্রমজীবী মানুষদের দারিদ্র্যের ছবি আমি আপনার কাছে তুলে ধরছি। আমরা দেখছি——

বীরভূমে একজন শ্রমজীবী মানুষ প্রতিদিন ইনকাম করে ১৫ নঃ পঃ,
নদীয়ায় করে ৬৩ নঃ প,
জলপাইগুড়িতে করে ৬৭ নঃ পঃ,
মালদায় করে ২৯ নঃ পঃ।
চব্বিশ পরগনায় করে ২৫ নঃ পঃ,

আজকের বাজার দর যা, তাতে এক কাপ চা এবং দু স্লাইস্ পাউরুটি খেতেও ৫৫ নঃ পঃ লাগে। আজকে শ্রমজীবী মানুষদের হাতে সেটুকু দেওয়াও সম্ভব হচ্ছেনা। আমরা এ সম্পর্কে চিন্তা করছি। একজন শ্রমজীবী মানুষ যে পরিশ্রম করে তার খাদ্যের জন্য দৈনিক ৩৩ হাজার ক্যালোরিজ দরকার হয়, সেই শ্রমিকদের আমরা দেখছি ১৫০ ক্যালোরির মত পাচ্ছে, সুতরাং আজকের দিনে তারাই সবচেয়ে বেশী অবহেলিত হচ্ছে এবং তথাকথিত শ্রমিক নেতাদের অপাঙ্‌ক্তেয় হয়ে আছে এবং সমাজে নিষ্পেষিত হচ্ছে। আমাদের সরকারের শ্রমদপ্তরই সর্বপ্রথম তাদের সম্পর্কে চিন্তা করছে। সেজন্য আমি একথা বলছি যে যদি ভবিষ্যতে সম্ভব হয় এবং প্রয়োজন হয়, তাহলে প্ল্যান্টেশন লেবার এ্যাক্টের মত এগ্রিকালচার লেবার এ্যাক্ট আনবার কথা চিন্তা করব। আমরা জানি যে এই মানুষদের আজকে সবচেয়ে বেশী বাঁচানর প্রয়োজন আছে। আমি আজকে পশ্চিমবঙ্গের শ্রমজীবি মানুষদের সম্পর্কে বিশেষ করে বলব যে আজকে আমরা যে শুধু অর্গানাইজ্‌ড সেক্টারে যে সমস্ত শ্রমিকরা কাজ করে কেবলমাত্র তাদের উন্নতির জন্যই কাজ করবো এটা ঠিক নয়, একথা বলা সমীচীন নয়। আমরা আজকে পশ্চিমবঙ্গের সর্বস্তরের মানুষদের জন্যই চিন্তা করছি। তাই আজকে একথাও অর্গানাইজড সেক্টারে শ্রমিকদের সামান্য ত্রুটি একদিনের জন্যও যদি ঘটে, তার জন্য চীৎকার করেন, তাঁদের আমি স্মরণ করিয়ে দিই, যারা কিছু পাচ্ছে না, তাদের জন্য সরকারকে বেশী সময় দিতে হবে, চিন্তা করতে হবে। আর যারা পাচ্ছে, অল্প পাচ্ছে, তারা যাতে আরও বেশী পায় তার জন্য নিশ্চয়ই চিন্তা করব কিন্তু প্রাইওরিটি দেব, প্রথম মূল্য দেব তাদেরই এবং প্রথম চেষ্টা চালাতে হবে যারা ভূমিহীন ক্ষেতমজুর, মিনিমাম ওয়েজেস্ এ্যাক্টে যে সমস্ত শ্রমিক কভারড নয়, যে সমস্ত শ্রমিক অল্প বেতন পান, তাদের জন্য। অনেক বক্তা এখানে চা-বাগানের শ্রমিকদের সম্পর্কে মন্তব্য রেখেছেন। কেউ কেউ বলেছেন যে সেখানে শ্রমিকদের হাউসিং ঠিকমত হয়নি।

6-55—7-05 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অবগতির জন্য জানাচ্ছি যে আমাদের এক বছরে ১০টী চা বাগানের ক্ষেত্রে আমরা কেস্ করেছি। যেহেতু শ্রমিকদের জন্য প্রয়োজনীয় বাড়ী তারা করতে পারিনি, এটা আমরা চিন্তা করছি। শ্রমিকদের জন্য যাতে প্রয়োজনীয় বাড়ী দিতে পারি, তার জন্য অন্যরকম পরিকল্পনার কথা আমরা চিন্তা করছি। এটা আমরা বিশ্বাস করি যে চা-বাগানে যে সমস্ত শ্রমিকরা আছেন তাদেরকে আমাদের হাউসিং ফেসিলিটি দিতে হবে। তাদের এই হাউসিং ফেসিলিটি দেবার জন্য আমাদের বিভাগ

থেকে যতটুকু কাজ করা সম্ভব, আমরা নিষ্ঠার সঙ্গে সেই কাজ করে যাচ্ছি এবং ভবিষ্যতেও তা করে যাব। আমি একথা পরিষ্কারভাবে এই বিধানসভায় জানাতে চাই যে আমাদের সরকার--আমাদের শ্রম বিভাগের শ্রমিকদের জীবনযাত্রার মানোন্নয়নের সামগ্রিক দৃষ্টিভঙ্গী নিয়ে পরিকল্পনা রচনার মধ্য দিয়ে এগিয়ে যাবার চেষ্টা করছেন। আমার বিশ্বাস আছে আমরা এই কাজে অনেকদূর এগিয়ে গিয়ে প্রমাণ করতে পারবো যে পশ্চিমবঙ্গের বুকে আমরা কতখানি পরিবর্তন আনতে পেরেছি। কেউ কেউ বলছেন এত লে-অফ্ হয়েছে আমাদের কাছে যে বই দেওয়া হয়েছে তাতে দেখবেন ইনডাষ্ট্রিয়াল ডিসপুট বা শ্রম বিরোধের জন্য লে-অফের সংখ্যা কত কম! অন্য কারনে লে-অফ্ বেশী হয়েছে। সেটা শ্রম বিভাগের গাফিলতির জন্য হয়নি।

আমি স্যার, আপনার মাধ্যমে আর একটা কথা বলতে চাই। মাননীয় সদস্যদের আমি স্মরণ করিয়ে দিতে চাই যে আমরা যেভাবে এগিয়ে যাচ্ছি, তার মধ্য দিয়ে শ্রমিকদের যে রাইট্, সেই রাইট কী পরিমাণে আমরা এসট্যাবলিস্‌ড করতে পেরেছি এবং ভবিষ্যতে আরো পারবো। এই কথা কয়টী বলে আমি বাজেট বরাদ্দের দাবীকে স্বীকার করে নিচ্ছি ও আমার বক্তব্য এখানে শেষ করছি। জয়হিন্দ॥

**Shri Pradip Kumar Palit :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই শ্রমদপ্তরের ব্যয়বরাদ্দের দাবীকে সমর্থন জানাতে গিয়ে শ্রমদপ্তর সম্পর্কে দু-একটী কথা বলতে চাই। লক্ষ্মীবাবু বলে গেছেন শ্রমদপ্তর একটা পোষ্ট অফিস মাত্র। আমি বলি শ্রমদপ্তর খালি পোষ্ট অফিস নয়--একটা বৈঠক-খানা। এই বৈঠকখানা দু-জায়গায় করা হয়েছে। একটা নিউ সেক্রেটারিয়েট বিল্ডিংস, আর একটা রাইটারস বিল্ডিংস। কারখানায় যখন কোন ব্যাপার নিয়ে ঝগড়াঝাটি হয়, তখন আপনারা দু-পক্ষকে নিউ সেক্রেটারিয়েট বল্ডিং-এ ডেকে পাঠান হয়। তোমরা রোদে জলে ঝগড়াঝাটি করছো-- এখন আমাদের ফ্যানের তলায় এসে কথাবার্তা বলো। সেখানে না মিটলে তারপর ডেকে পাঠান হয় মন্ত্রীর এয়ার-কাণ্ডিসান ঘরে। এখানে এসে তোমরা উভয়ে মাথা একটু ঠাণ্ডা কর--গরম হয়ে গেছে। এই ঠাণ্ডা আবহাওয়ার মধ্যে বসে কথাবার্তা বল্লে তোমাদের সব ঝগড়াঝাটির ফয়সালা হয়ে যাবে। আপনারা শ্রমিকপক্ষকে বলেন তোমরা একটু ছাড়ো আর মালিক পক্ষকে বলেন তোমরা একটু ওঠো-- এইভাবে মাঝামাঝি একটা ফয়সালা করে দিলেন। এর মধ্যে দিয়ে পশ্চিমবাংলার শ্রমিকদের যে দাবী তাদের যেটা প্রয়োজন সেই জায়গায় গিয়ে আপনারা পৌঁছিতে পারছেন না। শ্রমদপ্তরে একজন কর্মচারী যদি কাজ না করেন, তাকে ধমকান নয়। তার উত্তরে তিনি বললেন কী আর করবেন! বড়জোর ট্রান্সফার করতে পারেন। কিন্তু একজন শ্রমিক সে প্রাইভেট সেকটরে কাজ করে, সে যদি তার দাবীর কথা জোরের সঙ্গে বলতে যায়, মালিক প্রথমে তাকে শো-কজ্ দিলেন, তারপর সাসপেণ্ড করেন, তারপর একটা এনকোয়ারী কমিশন বসিয়ে তাকে ছাঁটাই করে কারখানা থেকে বের করে দিলেন। কিন্তু এই শ্রমিকদের প্রোটেকসান-এর জন্য আজ পর্য্যন্ত আমাদের শ্রমদপ্তর থেকে কোন ব্যবস্থা করা হয় নাই। যার ফলে অক্‌সান মার্কেটের মত ট্রেড ইউনিয়ন আন্দোলন চালান হয়। অনেকে পারটি-কুলার কারখানায় ছাড়া এই অকসান মার্কেট-এর মত ট্রেড ইউনিয়ন করতে পারেন না। আবার কোন কোন প্রোলেটারিয়েট দরদী ট্রেড ইউনিয়ন নেতা আছেন তারা বিশেষ কোন জায়গায় কলকারখানা ছাড়া তারা ট্রেড ইউনিয়ন করেন না। এবং আজকে এই কথা বলতে গিয়ে আমি শ্রমমন্ত্রী মহাশয়কে কয়েকটা কথা বলে যাই। আমরা কয়েকটা বড় বড় কারখানা ছাড়া কোন ছোট কারখানার দিকে আমরা নজর দিই না। আপনারা আইন করেছেন। ইঞ্জিনীয়ার্স ট্রাইপারটাইট এগ্রিমেণ্ট করেন কিন্তু আপনারা ছোটখাট কারখানার কথা বলেন নি। তাদের জন্য ট্রেড ইউনিয়ন নেতারা শ্রমিক আন্দোলন করে না। সরকারও যে সমস্ত ছোট ছোট কারখানার শ্রমিক আছে তাদের দিকে নজর দেন না। এখানে ক্লোজ এন্ড সিক ইনডাষ্ট্রির কথা বলা হয়। এই ক্লোজ ও সিক ইনডাষ্ট্রির কথা বলতে গেলে কি এই কথাই বোঝায় যে এই ক্লোজ ও সিক ইনডাষ্ট্রি কেবল তা বড় মালিকদের জন্য তৈরী কিনা। যেখানে বহু কর্মচারী কাজ করে ক্লোজ ও সিক

ইনডাস্ট্রি এরূপ বহু আছে। কিন্তু যেখানে ১০০।১৫০।২০০ শ্রমিক কাজ করে যারা ঠিকমত মাহিনা পান না সেই সমস্ত শ্রমিকদের কথা বলার দরকার হয় না কারণ তারা বড় নয় বলে। আমরা তেলা মাথায় তেল দিয়ে যাই। তারপর এই ক্লোজ ও সিক ইনডাস্ট্রিতে আমরা আরো মজার জিনিষ দেখতে পাই যারা স্থানীয় বাঙ্গালী তাদের বেলায় আমরা দেখতে পাই যে এইরকম ছোট ছোট বিজনেস্ বা কারখানা পরিচালনা করেন ক্লোজ এ্যান্ড সিক ইনডাস্ট্রি হিসাবে দিনের পর দিন তারা এইভাবে চলে যাচ্ছে, তাদের ক্লোজ এ্যাণ্ড সিক ইনডাস্ট্রি হিসাবে কিছু সাহায্য করা বা তাদের কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে বা তাঁর লেবার ডিপার্টমেন্টের কাছ থেকে আজও আমরা কিছু জানতে পারিনি। অথচ এই লেবার ডিপার্টমেন্টের কাছে আমরা বার বার অনুরোধ জানিয়েছি কিন্তু সে অনুরোধে কোন কিছুই কাজ হয়নি। আমি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর বিষয় কিছু বলবো। আমরা যখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যাই তখন সেখানে দেখি যে এমপ্লয়মেন্ট সিকিউরিটি কিছু নেই। সেখানে আমরা দেখি যে, একজন খাতা নিয়ে বসে আছে এবং বছরের পর বছর সেখানে নোট করা হচ্ছে এমপ্লয়মেন্ট-এর কোন এক্সচেঞ্জ সেখানে আদৌ হয় না। আর আমরা দেখি লেবার ডিপার্টমেন্টের পুস্তিকা মারফৎ ঘোষনা করা হচ্ছে যে, এই বৎসর এত লোককে, গত বৎসর এত লোককে আমরা দিয়েছি। এইতো আজকে পশ্চিম-বাংলার অবস্থা। এই অবস্থায় আজকে আমাদের পরিস্কারভাবে বলতে হবে। আমরা দেখছি যে বাঙালীর ছেলেদের জন্য কোন এমপ্লয়মেন্ট সিকিউরিটি দেওয়া হচ্ছে না। কেন এমপ্লয়মেন্ট রিজারভেসান হবেনা? এইসব কথা আজ আমাদের চিন্তা করতে হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয়কে এবং তাঁর শ্রম দপ্তরকে এই সব কথা চিন্তা করতে বলবো। আমরা দেখেছি যে উড়িষ্যা, বিহার, ইউ পি, ইত্যাদি জায়গায় আমরা যেখানেই যাই সেখানেই দেখি যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে গেলে, যদি সে অন্য প্রদেশের লোক হয় তাহলে সে চাকরি পায়না। সেখানে এমপ্লয়মেন্ট রিজারভেসন আমরা দেখতে পাই। সেখানে নাম পর্য্যন্ত লেখানো হয় না। অথচ এখানে আমরা এই সমস্ত জিনিষ ছেড়ে দিয়ে আমরা প্রগতিশীল চিন্তা ধারার কথা ঘোষনা করে যাচ্ছি। আজকে বাঙালী ছেলেদের জন্য এমপ্লয় মেন্ট প্রোটেকসান বা সিকিউরিটি দেওয়া হোক। ৯০ পার সেন্ট বা ৯৫ পার সেন্ট বেকার যুবকরা চাকরি পাবেন না কেন তাই আমার প্রশ্ন রইল। এই প্রশ্ন রেখে এবং সঙ্গে সঙ্গে আর একটি কথা বলে আমি শেষ করছি। টেক ওভার-এর ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি যে ক্ষতিপূরণ দেওয়া হয়। এই ক্ষতিপূরণ যাতে না দেওয়া হয় তারজন্য অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ্।।

**Prof. Chandra Kumar Dey :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শ্রম বিভাগের যে ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই। আমার কথা হচ্ছে যে গত দু বছর শ্রম দপ্তরের নীতি ও শ্রম দপ্তরের নেতৃত্বে যে কার্য্যক্রম আমরা দেখেছি, যে প্রতিশ্রুতি আমরা দেখেছি তার সঙ্গে তার ফলাফলের পার্থক্য আছে। আজকে আমার সবচেয়ে বড় যে বক্তব্য তা হচ্ছে যে শ্রম দপ্তরের যে নিরপেক্ষ নীতি তা তারা বজায় রাখতে পারেন নি। আজকে শ্রমিক বলে পরিচয় যে জনসাধারণের আছে তাঁদের কাছে তাঁরা শান্তিপূর্ণ একটা শ্রম নীতি বজায় রাখতে ঐ শ্রম দপ্তর ব্যর্থ হয়েছেন। সেইজন্য আমি মনে করি যে শ্রম দপ্তর নিরপেক্ষভাবে কাজ করতে পারেন নি। আমার স্বপক্ষে কতকগুলি যুক্তি আছে। আমি যে যুক্তি দিচ্ছি সেটা হচ্ছে শ্রম দপ্তর একটা নির্দিষ্ট কোন নীতির মাধ্যমে বিশেষ রাজনৈতিক দলকে উপকৃত করবার চেষ্টা করছেন। সর্ব দলের অন্তরভুক্ত যে শ্রম সম্প্রদায় আছে তাদের সর্বতোভাবে উপকৃত করবার জন্য এটা যথেষ্টভাবে সচেষ্ট হতে পারছে না। দ্বিতীয়তঃ আমার আর একটা অভিযোগ আছে, আমরা জানি যে, একটা ট্রেড ইউনিয়ানকে রেজিষ্ট্রেসান দিতে গেলে দু-তিন মাস সময় লাগে।

[7-05—7-15 p.m.]

সে সময়ের মধ্যে নানা এনকোয়ারী হয়ে থাকে। কিন্তু আমি জানি কতকগুলি ক্ষেত্রে দেখা গেছে কোন বিশেষ ইউনিয়নকে একটা বিশেষ রাজনৈতিক দলের পক্ষে কতকগুলি

ইউনিয়নকে রেকগ্‌নিসন দেওয়া হয়েছে ৫।৬ দিনের মধ্যে। অনেক সময় দেখা গেছে টেলিফোনযোগে ব্যবস্থা করা হয়েছে এবং ৫।৬ দিনের মধ্যে করে দেওয়া হয়েছে। আমার কাছে অভিযোগ আছে যে শ্রমিক মালিকের মধ্যে হয় সেখানে কোন এক বিশেষ গোষ্ঠীর দিকে লক্ষ্য রেখে তা বিচার করা হয়েছে। কতকগুলি ক্ষেত্রে তাড়াতাড়ি চেষ্টা করে মীমাংসা করে দেওয়া হয়েছে আবার কতকগুলি ক্ষেত্রে দ্বিধাগ্রস্ত অবস্থায় ফেলে রেখে দেওয়া হয়েছে। এমন কতকগুলি ঘটনা আমি জানি যেখানে শ্রমিক মালিকের মধ্যে কোন বিরোধ নাই, ভালভাবে কাজ হচ্ছে— অথচ অযথা সেখানে হস্তক্ষেপ করা হয়েছে। আমাদের যে লেবারদের কনসিলিয়েসন মেসিনারী আছে সেটা ক্রমশ ক্রমশ শিথিল হয়ে পড়ছে। যেখানে কনসিলিয়েসন অফিসার বিরোধ মীমাংসা করতে যথেষ্ট সক্ষম সেখানে শ্রম মন্ত্রী অযথা হস্তক্ষেপ করেছেন কনসিলিয়েসন অফিসারের কাছ থেকে সমস্ত ক্ষমতা কেড়ে নিয়ে। এর ফলে আসল যে কর্তব্য তা উপেক্ষিত হচ্ছে। আমাদের ফ্যাক্টরী এ্যাক্টে যেসব ই.এস.আই স্কীমের ব্যবস্থা আছে, প্রভিডেন্ট ফান্ড ফেমেলি পেনসন স্কীম রয়েছে সেদিকে সরকারের বিশেষ তদারক করা দরকার সেদিকে লক্ষ্য রাখা হচ্ছে না। আমাদের শ্রম দপ্তরের যেসব লেবার অফিসার আছেন তারা খুব ভাল কাজ করতে পারেন ভালভাবে শ্রম বিরোধ মীমাংসা করতে পারেন। কিন্তু দেখছি যে এই সমস্ত লেবার অফিসারদের হাত থেকে ক্ষমতা নিয়ে নেওয়া হচ্ছে। এমপ্লয়মেন্ট সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে যে এমপ্লয়মেন্ট পোজিসন বর্তমানে বাংলা দেশে কি তা সকলেই জানেন— বিশেষ বলার দরকার নেই। কিন্তু সেই এমপ্লয়মেন্ট প্রবলেম সফল করতে এই সরকার কতখানি সফল হয়েছেন তা সবাই জানেন। আজকে লোকে এমপ্লয়মেন্ট এমপ্লয়মেন্ট করে হাহাকার করছে। তারপর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বলে যে অফিস রয়েছে সেটা একেবারে অকেজো হয়ে গেছে। বর্তমানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাজ হচ্ছে কত বেকার সংখ্যা তা নির্ধারণ করা। এ ছাড়া মনে হয় সেখানে আর কিছুই কাজ হয় নাই। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে এ্যাডভারটাইজমেন্ট করা, এ্যাপলিকেসন ইনভাইট করা, ইনটারভিউ নেওয়া এইভাবে কোন রকম চাকুরীর ব্যবস্থা করা হচ্ছে না। অর্থাৎ এক কথায় বলা যায় শ্রম দপ্তর লেবার এ্যান্ড এমপ্লয়মেন্ট উভয় ক্ষেত্রের কাজে যথাযথ পরিচয় দিতে পারে নি। আজকে লেবারের মধ্যে যে অশান্তি সৃষ্টি হচ্ছে তাকে শান্ত করার যে মেশিনারী তাকে আরও কার্যকরী করতে হবে তারজন্য যে আইন করা দরকার তা করতে হবে। তা না হলে শ্রমিকদের উন্নতি করা যাবে না। আশা করি আমি যে সমস্ত দুরবস্থার কথা বললাম সেগুলি শ্রম দপ্তর অবসান করবার চেষ্টা করবেন। এই বলে বক্তব্য শেষ করছি।

**Shri Lal Bahadur Singh :**

মিঃ স্পীকার স্যার, পশ্চিমবাংলার শ্রম দপ্তরের যে নীতি এবং যে সমস্যা সে সম্পর্কে আমি এখানে আলোচনা করছি। একটু আমাদের সি পি.আই বন্ধু জুট ইনডাষ্ট্রির এগ্রিমেন্ট সম্বন্ধে বললেন। আজকে আমাদের সি পি আই বন্ধুরা ভারতবর্ষের টেকনোক্র্যাটসদের ধর্মঘট কি করে সমর্থন করলেন। এতে কি গরীব মানুষদের কল্যাণ করা হয়? আমরা দেখেছি জুট ইনডাষ্ট্রি যে ধর্মঘট করেছিল তাতে আপনারা কি ভূমিকা নিয়েছিলেন। আজকে পশ্চিমবঙ্গে কোন জিনিস সস্তায় পাওয়া যায়। যদি কিছু সস্তায় পাওয়া যায় তা হচ্ছে র জুট। এতে যে পাট চাষীদের কি অবস্থা হচ্ছে তা আজ আর কারও অজানা নেই। আন-অর্গানাইজ লেবার এবং আন-অর্গানাইজ ইনডাষ্ট্রি যেসব রয়েছে সেদিকে কি ট্রেড ইউনিয়নের কি সরকারের কোন লক্ষ্য নাই। কিন্তু অর্গানাইজ লেবার এ্যান্ড অর্গানাইজড ইনডাষ্ট্রি যেগুলি চালু আছে কেবল সেদিকেই সকলের নজর আছে। এ সম্বন্ধে আমাদের সকলেই বিশেষভাবে দৃষ্টি দেওয়া দরকার। মালিকদের বহু দোষ ত্রুটি আছে। ই.এস.আই স্কীমে শ্রমিকরা টাকা জমা দিচ্ছে— কিন্তু মালিকপক্ষ সে টাকা জমা দিচ্ছে না। প্রভিডেন্ট ফান্ডে শ্রমিক টাকা জমা দিচ্ছে— সেটা সরকারী খাতে জমা পড়ছে না। এমন অনেক ইনডাষ্ট্রি আছে যার মালিকরা এইভাবে ই.এস.আই-এর টাকা বা প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছে না। শ্রমিকরা এক মাস ধরে কাজ করেও ঠিকমত মাইনে পায় না। গত ১৫ই নভেম্বর ১৯৭৩ পশ্চিমবঙ্গের সমস্ত সেন্ট্রাল ট্রেড ইউনিয়নের

নেতৃত্বে আই, এন, টি, ইউ সি, এ, আই, টি, ইউ, সি সমস্ত ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে পশ্চিমবাংলা সরকারের কাছে একটা দাবী পেশ করা হয়েছিল।

দাবী পেশ করা হয়েছিল। ওই ইনডাস্ট্রি শ্রমিকদের মাইনে বৃদ্ধি করা হয়েছিল, ইঞ্জিনীয়ারিং ইনডাস্ট্রিতে যারা চাকরি করেন তাদের মাইনে বৃদ্ধি করা হয়েছিল, কয়লাখনিতে যারা কাজ করেন তাদের মাইনে বৃদ্ধি করা হয়েছিল, চা-বাগানে যারা কাজ করেন তাদের মাইনে বৃদ্ধি করা হয়েছিল। শ্রমদপ্তর মাইনে বৃদ্ধি করার পরে বাজারের দাম যেভাবে বৃদ্ধি করেছেন সেইভাবে কিন্তু সুপারিশ করা হয় নি। তারজন্য আমরা সরকারের কাছে দাবী পেশ করেছিলাম, মন্ত্রিমহাশয়ের কাছে সেটা আর একবার জানিয়ে দিতে চাই। আমাদের দাবী ছিল

(1) restoration of full ration in statutory rationing, in modified rationing and in fringe areas and heavy manual ration to industrial workers at prices prevailing in January, 1972.

(2) Government and employers would undertake the responsibility to supply essential commodities as oil, Kerosene oil etc. at fixed price shops in factory premises or near the gates (prices not higher than those prevailing in January, 1952.)

২নং দাবী পেশ করেছিলাম দেশের স্বার্থে, জনসাধারণের স্বার্থে, যেসব শ্রমিকরা কাজ করবেন অথচ রেশন পাবেন না সরকারের নিকট থেকে--তারজন্য কেন ব্যবস্থা করা হবে না? প্রত্যেকটি জিনিসের দাম বেড়ে যাবে--মাইনে বাড়ালে কিন্তু সমস্যার সমাধান হবে না। আমরা দু নং দাবী পেশ করেছিলাম--

Government and employers would undertake the responsibility to supply essential Commodities as oil, Kerosene oil, etc., at fixed price shops in factory premises or near the gates (prices not higher than those prevaling in January 1952.)

আজকে শ্রমিকরা বাঁচতে চান, তারা জাস্টিফিকেসনের জন্য ট্রাইবুনাল, হাইকোর্ট, সুপ্রীম কোর্টে যেতে চান না, স্কিল্ড লেবার, চাকরি করেন, উৎপাদন বাড়ান, শ্রমনীতি বোঝেন, আর সরকারকে বোঝেন। সেই জায়গায় সরকারের উচিৎ আইনের ব্যবস্থা ঠিক করা আইনের পরিবর্তন ঠিক করা, সেই জায়গাতেই শ্রমিকরা জাস্টিফিকেসন চাইছেন। মালিকরা, প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেবেন না, তারজন্য আইন কোথায়? একটা কি ১০টাকে মিসায় গ্রেপ্তার করা যায়। কিন্তু যারা লক্ষ লক্ষ কোটি কোটি জমা দিচ্ছে না, তারজন্য দেশের যে ক্ষতি হচ্ছে, শ্রমিকদের যে ক্ষতি হচ্ছে, সরকার সেই দোষীদের সম্বন্ধে কি ব্যবস্থা করতে চান সে সম্বন্ধে শ্রমিকরা আজকে জানতে চান। আনঅর্গানাইজড লেবার, শ্রম দপ্তরের রাষ্ট্রমন্ত্রী যে কথা বললেন সেটা খুব সত্য কথা। ভারত সরকারের সমস্ত কাজকে প্যারালাইজড করে দেবার জন্য আজকে জুট ইনডাস্ট্রিতে হরতাল করেন। ইঞ্জিনীয়ারিং ইনডাস্ট্রি আজকে প্যারালাইজড করে দিতে পারে, সমস্ত ইনডাস্ট্রি আজকে প্যারালাইজড করে দিতে পারে। ডাক্তার, ইঞ্জিনীয়াররা আজকে সমস্ত দেশকে প্যারালাইজড করে দিতে পারে। সরকার কেবল তাদের কথাই শুনবেন। ইঞ্জিনীয়ারিং ব্যাপারে কিছু হলে সেটা শুনবেন। কিন্তু যারা অর্গানাইজড নয়, যারা টেকনোক্রাটস নয়, এমন হাজার হাজার শ্রমিক আছে, জনসাধারণ আছে, যেহেতু তারা টেকনোক্রাটস নয় অতএব তাদের দাবী দাওয়া শোনার কেউ লোক নেই। আজকে যে লক্ষ লক্ষ ভূমিহীন কৃষক আছে, বেকার যুবক আছে, আজকে এমন অনেক শ্রমিক আছে, তাদের ডেলি ইনকাম হচ্ছে ৩০।৩৫ পয়সা, তাদের জন্য সরকারী নীতিকে প্রবল করতে হবে, বেকার যুবকদের জন্য শ্রম দপ্তরের নীতি ঘোষণা করতে হবে, সরকারী নীতিকে আজকে মজবুত করতে হবে, সরকারকে তাদের কথা চিন্তা করতে হবে। সরকার যদি এই নীতি ঘোষণা না করেন, ট্রেড ইউনিয়নের উপর যদি এই দায়িত্ব দেওয়া হয় তাহলে আনঅর্গানাইজড পিপলদের নিয়ে সমস্ত কিছু ধ্বংস করে দেবে। ছোট ছোট শিল্পে, তাঁত শিল্পে, কথায় কথায় হরতাল

হচ্ছে, আন্দোলন করে তাদের মাইনে বাড়িয়ে দেবার কথা হচ্ছে, তারা তো আনঅর্গানাইজড লেবার, তাদের নিয়ে এই সব হচ্ছে। এখন সেদিক থেকে আনঅর্গানাইজড ইনডাষ্ট্রিগুলির কথাও সরকারকে চিন্তা করতে হবে, যেমন লেবারদের কথা চিন্তা করছেন। যেসব ইনডাষ্ট্রি ডেভেলাপ করবে সেগুলি সেখানকার শ্রমিকরাই ডেভেলাপ করবে। ছোট ছোট যেসব ইনডাষ্ট্রি গড়ে উঠছে সেখানে বিজলীর অভাব দেখা যাচ্ছে। এই বিজলীর অভাবে অনেক ইনডাষ্ট্রি আজকে নষ্ট হয়ে যাবে, মন্ত্রিমহাশয়ের সেদিকে চিন্তা করা উচিত। আন্দোলন করলে যেমন ইনডাষ্ট্রিগুলি গড়ে উঠতে পারবে না, ঠিক তেমনি এ নাহলেও শ্রমিকরা আজকে ন্যায় থেকে বঞ্চিত হবে।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, এই যে লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল, ১৯৭৩, যে বইটা বেরিয়েছে এতে একটা ভুল বেরিয়েছে।

**Mr. Speaker** : Mr. Biswas, you are taking time of other Hon'ble Members by raising flimsy points. That is not a point of order.

**Shri Abdul Bari Biswas :**

স্যার, আমি খালি একটা ক্লারিফিকেসন চাইছি। এই বই-এর ২৫৮ পৃষ্ঠার নীচের দিকে ল্যাট্রিন কমিশনার লেখা আছে--এটা বোধ হয় লেবার কমিশনার হবে--কি হবে স্যার, আমরা ঠিক বুঝতে পারছি না।

**Mr. Speaker** : That may be a printed mistake, you know it very well.

[7-15—7-25 p.m.]

**Shri Gangadhar Pramanick :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে শ্রম ও কর্মনিয়োগ দপ্তরের ব্যয় বরাদ্দের উপর আলোচনা করতে গিয়ে আমি প্রথমেই কর্মনিয়োগ সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। তার কারণ, কর্মে নিয়োগের ব্যবস্থা যতক্ষণ না হচ্ছে ততক্ষণ শ্রমদপ্তরের যে আইন-কানুন তা প্রযোজ্য হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয়ের বক্তৃতা যা তিনি পড়েছেন তা শুনে এবং যেটা পড়তে পারেননি তা পড়েও বিধানসভার মাননীয় সদস্যরা এই বিতর্কে অংশ গ্রহণ করে যা বলেছেন তা শুনে আমি বলতে চাই যে, ঐ শতকরা ২৭ ভাগ মানুষ—শ্রম যারা করেন শতকরা ৭০ ভাগ মানুষ, সে হিসাবে ধরলে এটা শতকরা ৩৫।৩৬ হবে, তাদের কথার উল্লেখ পর্যন্ত কেউ কোথাও করেন নি। স্যার, সংবিধানের সমস্ত ধারা উপধারা তারা মানবেন এই প্রতিশ্রুতি দিয়ে মাননীয় মন্ত্রি মহাশয়রা ওথ নিয়ে দায়িত্ব নিয়েছেন কিন্তু সে দায়িত্ব নিয়ে সংবিধানে যে কথার উল্লেখ আছে তা সম্পূর্ণ এড়িয়ে গিয়েছেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি তাই মাননীয় শ্রমমন্ত্রীকে বলব যে, তিনি তাঁর জবাবী ভাষণ দেবার সময় ঐ তপশীল ও আদিবাসী সম্প্রদায়ের লোক যারা শ্রম করে খায় তাদের কর্মনিয়োগ সম্পর্কে কেন উল্লেখ নেই সে কথার জবাব দেবেন। তা ছাড়া সরকারী এবং আধা-সরকারী প্রতিষ্ঠানে যে সমস্ত কর্ম নিয়োগ হয় সেক্ষেত্রেও তাঁরা বিবেচনা করে দেখছেন কিনা এবং করে থাকলে কি ব্যবস্থা অবলম্বন করেছেন ও গত দু বছরে যে নিয়োগ হয়েছে তাতে কত পারসেন্ট তাদের দেওয়া হয়েছে সেটাও তাঁর জবাবী ভাষণের সময় আমি শুনতে চাই, আশা করি তিনি সেটা উল্লেখ করবেন। তারপর স্যার, আনক্লিন জবস যারা করেন তাদের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দেন মিউনিসিপ্যালিটিগুলিকে পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে তাদের বাড়ীঘর ইত্যাদি করবার জন্য কিন্তু তাদের বাড়ীঘর তৈরি হয় না, তারা অনেক আন্দোলন করা সত্ত্বেও। স্যার, এখ্যানে সি, পি, আই-এর বন্ধুরা আছেন এবং অন্যান্য যাঁরা ইউনিয়ন করেন তাঁরা আছেন, তাঁদের জিজ্ঞাসা করি, এই যে যারা মেথর, যারা আনক্লিন জব করে অনেক

আন্দোলন তারা করা সত্ত্বেও মিউনিসিপ্যালিটি যে তাদের বাড়ীঘর করে দেয়নি, সেই টাকা অন্য বাবদে খরচ করছেন কই, তারজন্য তো আন্দোলন করছেন না? স্যার, এখানে সি.পি.আই-এর বন্ধুরা বললেন, অনেক শ্রমিক তারা আজকে হাজির করেছেন, আমি আপনাকে অনুরোধ করবো, আপনি স্যার, মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়কে চেয়ারে বসিয়ে দয়া করে একটু দেখে আসুন যে, যারা আজকে এসেছে তাদের ভেতরে শতকরা ৬০ ভাগ ঐ অনুন্নত শ্রেণীর লোক কিনা। কিন্তু স্যার, এই বাজেটের বক্তৃতায় অংশ গ্রহণ করে কোন ইউনিয়ন লিডারকেই দেখলাম না তাদের দাবী সম্পর্কে বলতে। স্যার, যারা মাসরুম ইউনিয়ন করে নিজেরাই কর্তৃপক্ষ সাজছেন, কই কাউকে দেখলাম না, তাদের স্বার্থ সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করতে। আমরা বুঝি, এই মাসরুম ইউনিয়ন হচ্ছে একটা মধুচক্র এবং মধুচক্রের সভ্য হচ্ছে তারা। তারা একদিকে মালিকদের শাসায় টাকা দাও বলে আর একদিকে শ্রমিক যারা লেখাপড়া জানে না তাদের বিপথে চালিয়ে তাদের দাবী-দাওয়া থেকে বঞ্চিত করে তাদের রাস্তায় নামায় এবং নানান রকমের প্রলোভন দেখিয়ে তাদের কাছ থেকে চাঁদা নিয়ে নিজেদের স্বার্থ সংরক্ষিত করে। আমরা জানি তাদের লক্ষ্য কোথায়। সেইজন্য আমি বলব, বাস্তবিকপক্ষে শ্রমদপ্তর যদি শ্রমিকদের কল্যাণ করতে চান তাহলে লেবার ওয়েলফেয়ার অফিসার যাদের নিয়োগ করা হয়—লেবার অফিসারদের ট্রেনিং-এর ব্যবস্থা সরকারের আছে কিন্তু নিয়োগের ব্যবস্থা মালিকদের।

আমরা চাই মালিকপক্ষ যদি এই লেবার ওয়েলফেয়ার অফিসার নিয়োগ করে তাহলে তারা মালিকদের স্বার্থ দেখবে। সরকারের শ্রমবিভাগের যে নির্দেশ আছে, তার প্রতিপালন করার নির্দেশ এবং এই সমস্ত শ্রমিকদের শেখানোর দায়িত্ব তাদের থাকেনা। কারণ তাদের চাকুরীর কোন পারমানেন্সি গ্যারান্টি নেই। আজকে সেজন্য শ্রমদপ্তরকে অনুরোধ করবো যে লেবার ওয়েলফেয়ার অফিসার নিয়োগ, এই সরকারের হাতে নেওয়া হোক। আর তিনশত টাকা করে যে মাইনে আছে সেটাকে বাড়িয়ে ৫ শত টাকা করা হোক, এতে তাদের কমের একটা গ্যারান্টি থাকবে এবং উৎসাহও থাকবে এবং সরকারী যে নীতি সেটাও তারা প্রবর্তন করতে পারবেন। আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। লেবারদের শিক্ষা দেবার জন্য সরকারী যে ব্যবস্থা আছে, তার নিয়োগের ব্যবস্থা, তার প্রচলনের ব্যবস্থা সেটা সরকার মন দিয়ে দেখেন না। আমি জানতে চাই সরকারের কাছে তার এই দপ্তরের যে কর্মচারীরা আছেন তারা কি করেন? তাদের কাছে সরকার কেন কৈফিয়ত তলব করেন না? যে সমস্ত প্রতিষ্ঠান আছে সেই প্রতিষ্ঠানরা শ্রমিকদের শিক্ষা দেবার জন্য, তাদের দাবী-দাওয়া বুঝিয়ে দেবার জন্য কোন ব্যবস্থা করেন না এবং আমি সরকারের কাছে জানতে চাই যে কেন এই সমস্ত ব্যবস্থা প্রবর্তনের যে নিয়মকানুন আছে সেগুলি মানার ব্যবস্থা করেন না? আজকে মাননীয় মন্ত্রিমহাশয় যখন উত্তর দেবেন তখন এগুলি পরিষ্কারভাবে জানতে চাই। আজকে বাস্তবিক শ্রমিকের কল্যাণের জন্য যা ভাল নিয়ম আছে সেটা যাতে উপযুক্তভাবে পালিত হয়। এই কথা বলে শ্রমদপ্তরের যে ব্যয়বরাদ্দ আছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Abdur Rauf Ansari** : Mr. Speaker, Sir, I rise to support the demand made by the Hon'ble Minister for Labour and Employment. Sir, the great killing of factories and the working class' interest, both in the fields and factories, during the regime of United Front Government and the bad policy of the United Front, as far as Labour is concerned, caused great frustration in the minds of the people of West Bengal. So, I must appreciate that the harm caused by the United Front Government to this great State of West Bengal, has been turned within a very short period of two years by this present Congress regime headed by Shri Siddhartha Shankar Ray. I say, Sir, in this State, two vital points were dominating. The first one was the job insecurity and the other was the depressed level of wages. These two were the dominating evils. But, this present Government, by various legislations, has taken steps and found remedies to a great extent of these two evils. This Government's pro-labour policy has brought amongst the working class people a sense of feeling as partners in the field of working of factories, particularly in

the public undertakings and especially in those undertakings which have been taken by the Government and which are now under the process of management of the Government. Now the people in the working class feel that they are now involved as partners in these fields which was missing during the United Front regime. So, this is also one of the important achievements. Sir, during these two years, about 8 lakhs of disputes of the organised labourers have been solved through the Labour Directorate of this Government. There are other achievements too. If I go on reading it, it will take much time. There are certain suggestions also. I will draw the attention of the Labour Minister towards such labourers who are employee in the shops, who are working as the contractors' labourers, who are employed by the motor transport authorities, and of the head loaders.

[7-25—7-35 p.m.]

Their condition is very miserable and therefore some sort of legislation must be made for the security of their jobs, for better emoluments and for better interests. No doubt the Government have engaged Inspectors -they have engaged 13 Supervising Inspectors and 17 Inspectors— but this number is not sufficient. Their number must be increased because we know that up to 1973, 2,65,681 shops were registered under the Shops and Establishments Act and I think, not less than 4 lakh workers are covered by it. But the present arrangement which the Government has of 13 Supervising Inspectors and 17 Inspectors is not engough. No doubt the Government have instituted cases also and we find that the cases are numbering about 5,272 and these cases have fetched about an amount of Rs. 52,712. But the present Act won't give any serious threat of punishment to the shopowners and they are not properly discouraged If amendments are made in this Act, I think that will help much. So, Sir, I will request the Labour Minister, through you, to do something in this matter.

Again, Sir, I draw your attention to the fact that there are many factories and we find that the number of accidents in factories are increasing. But on assessment we also found negligence on the part of Factory Inspectors and also carelessness on the part of management. No doubt the cases detected by this Government shows improvement. We find that in 1968, 242 prosecutions were made and in 1973, 877 prosecutions were made. But here also we find that the present law won't help much these poor labourers and workers who are the victims of the accidents. Some sort of amendment in the law should be made for enforcement of more stringent and penal measures so that the factory managements may feel that if we go in this line that won't help us much. Sir, I also suggest and request the Labour Minister that those employees who are working in the shops and under contractors and the other categories which I have just now mentioned should be given some legal help for their protection because they are poor people and they don't have money for going to courts. So some sort of arrangement should be made in this respect while making amendments in the laws for their future. Sir, I will request the Labour Minister for one thing that the Government should try to assume powers for determining the service conditions of such categories of workers as I have mentioned so that their emoluments can be raised to tolerable and minimum levels, keeping in view the economic pressure on them caused by inflation.

With these few words, Sir, I thank you and again I support the demand moved by the Minister in charge of Labour and Employment.

**Shri Habibur Rahaman :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় শ্রমমন্ত্রী তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবী অনুমোদনের জন্য উত্থাপন করেছেন, তাকে পুর্ণ সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে আমি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি কথা নিবেদন করতে চাই। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, আমাদের শ্রমমন্ত্রী মহাশয়ের ভাষণে লক্ষ্য করেছি যে, উত্তরবঙ্গের চা-বাগানের শ্রমিকদের থেকে আরম্ভ করে রাজধানীর বস্ত্র শিল্প, পাট শিল্পের শ্রমিকদের কথা তিনি চিন্তা করেছেন, এমন কি খেতমজুর, খাটা মজুর, ঝাঁকামুটেদের কথাও তিনি তাঁর ভাষণে লিখেছেন।

কিন্তু দুঃখের সঙ্গে বলছি যে একটা বিশেষ শ্রেণীর কথা তিনি উল্লেখ করেননি। পশ্চিম-বাংলার বিড়িশিল্প একটা উল্লেখযোগ্য শিল্প এবং এর উপর লক্ষাধিক পরিবার নির্ভরশীল। মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমায় ফরাক্কা এরিয়ায় যে হাজার হাজার বিঘা জমি অধিকৃত হয়েছে এবং পদ্মার ভাঙ্গনে হাজার হাজার বিঘা নষ্ট হওয়ায় সেখানকার শতকরা ৫০ ভাগ শ্রমিক বিড়িশিল্পের উপর নির্ভর করে আছে। কিন্তু তাদের কথা তিনি বলেননি বা তাদের নিম্নতম মজুরী নির্ণয়ের কথা বলেননি। আমাদের জঙ্গীপুর মহকুমায় আই. এন. টি. ইউ. সি. পরিচালিত যে ইউনিয়ন আছে তারা শ্রমিকদের ন্যায্য দাবী-দাওয়া আদায় করার জন্য আপ্রাণ প্রচেষ্টা করেছেন। কিন্তু সরকারী উদাসীনতার ফলে তারা তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হয়ে আছে। ইতিপূর্বে এদের জন্য একটা বোর্ড গঠন করা হয়েছিল কিন্তু ভ্রূণেই তার মৃত্যু ঘটে। আজকে দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে, কিন্তু এই শিল্পের একজন শ্রমিক গড়ে ১·২০ পয়সার বিনিময়ে সারাদিন পরিশ্রম করে। আজ এই লক্ষাধিক শিল্পীর সামাজিক, আর্থিক উন্নয়নের জন্য আবেদন করছি এবং এদের জন্য অনতিবিলম্বে একটা নিম্নতম মজুরীবোর্ড গঠন করা হোক। মালিকরা যাতে শ্রমিকদের ন্যায্য মজুরী শোষণ না করতে পারে তারও ব্যবস্থা করতে হবে। এই বোর্ড সর্বভারতীয় ভিত্তিতে করা একান্ত প্রয়োজন, কারণ একটা জেলা প্রদেশে করলে কিছুই হবেনা। গভর্ণমেন্ট-এর যে সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রাম আছে তার মধ্য দিয়ে বিড়িশিল্প শ্রমিকদের ঋণদান করে বিড়ি উৎপাদনের ব্যবস্থা করতে হবে কিম্বা সমবায় প্রথার মাধ্যমে ব্যবস্থা করতে হবে। তাদের জন্য বাজার তৈরী করতে হবে এবং এবিষয়ে যদি বাংলা-দেশের মার্কেট-এর ব্যবস্থা করতেন তাহলে ভাল হয়। এই ক'টি ব্যবস্থা করতে পারলে হাজার হাজার বিড়িশিল্পী পুঁজিপতিদের হাত থেকে মুক্তি পাবে।

আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে বিড়ি শ্রমিকরা সরকারের দিক থেকে যদিও সেটা ন্যূন্যতম কিছু সুযোগ-সুবিধা পেয়ে থাকে। স্যার, আপনি জানেন যে বিড়ির মশলার বিষাক্ত ঘ্রাণে অনাহারক্লিষ্ট বিড়ি শ্রমিকরা যক্ষা রোগে ভুগে। এইজন্য আমাদের জঙ্গীপুর মহকুমা বিড়ি শ্রমিক ইউনিয়ন থেকে বিড়ি শ্রমিকদের জন্য ১০ হাজার টাকা চেষ্ট ক্লিনিক করার জন্য গভর্ণমেণ্টের কাছে জমা দিয়ে রেখেছে। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে গভর্ণমেন্ট এখনও এই বিড়ি শ্রমিকদের জন্য চেষ্ট ক্লিনিক করতে পারেন নি। এই বিড়ি শ্রমিকদের কথা চিন্তা করে ও প্রত্যেকটি জায়গাতে যাতে বিড়ি শ্রমিকরা সুচিকিৎসা পায় তার ব্যবস্থা করবেন। জঙ্গীপুর মহকুমায় চেষ্ট ক্লিনিক করার জন্য সরকারের কাছে যে ১০ হাজার টাকা জমা দিয়ে রেখেছে সেদিকে দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-35—7-45 p.m.]

**Shri Niranjan Dihidar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে বাজেট আলোচনা যখন চলছে, শ্রম এবং রুগ্ন শিল্প খাতে ব্যয়-বরাদ্দের দাবী নিয়ে যখন আলোচনা চলছে ঠিক তখনই এই এ্যাসেম্বলীর অনতিদূরে হাজার হাজার ক্ষেতমজুর এসে ছিল এ্যাসেম্বলীতে তাদের দুঃখের করুণ কাহিনীর কথা জানাতে। আমাদের প্রদীপবাবু উপস্থিত নেই, তিনি তাদের কথা শুনেন না, শুনতে পান না, কিন্তু তারা এসেছিল তাদের কথা জানাতে, বর্তমান দ্রব্যমূল্য বৃদ্ধির বিরুদ্ধে তাদের যে প্রতিবাদ তাদের জীবনের যে অবস্থা সে কথা তারা জানাতে এসেছিল ঠিক বাজেট আলোচনার সময় এবং তাদের নেতৃত্ব দিয়েছিল কমিউনিষ্ট পার্টি। আমরা বার বার প্রদীপবাবুদের কাছে দাবী করেছি সেইসব গরীব মানুষ ক্ষেত মজুরদের কাছে যেতে হবে

এবং তাদের দারিদ্র্যের করুণ কাহিনীর প্রতিকার করার জন্য কি করছেন বলতে হবে আমি জানতে চাই তিনি কি চিন্তা করছেন এবং কার্যতঃ কি করছেন। এই বাজেট অধিবেশনের সময় মহিলারা মিছিল করে এসেছিল বর্তমান দ্রব্যমূল্যের বিরুদ্ধে তাদের দাবী জানাতে। এই বাজেট অধিবেশনের সময় অধ্যাপক অধ্যাপিকারা তাঁদের দাবী-দাওয়া নিয়ে রাস্তায় নেমেছেন, শিক্ষক নেমে আসছেন। ডাক্তার ইঞ্জিনীয়াররা তাঁদের দাবী-দাওয়া নিয়ে কথা বলছেন, সরকারী কর্মচারীরাও নেমে আসছেন, এমন কি অফিসার এ্যাসোসিয়েসানের সেক্রেটারী শুনলাম তিনি অনশন করছেন। আপনারা কোনটা মানবেন কোনটা মানবেন না সেকথা বলছি না, কিন্তু আমার বক্তব্য হচ্ছে বর্তমান সঙ্কটের বিরুদ্ধে সমস্ত স্তরের মানুষের মধ্যে একটা বিক্ষোভ দানা বেঁধে উঠেছে এবং শ্রমিক শ্রেণীর মধ্যে সেই বিক্ষোভ ধূমায়িত হচ্ছে। ঝড়ের আগে যে একটা শান্ত অবস্থা কাম্‌নেস দেখা দেয় সেই অবস্থা এখন দেখা যাচ্ছে। সেই ঝড় আসছে, আমি মন্ত্রীসভাকে বিশেষকরে মাননীয় শ্রমমন্ত্রীকে বলব সেই দিকে নজর রাখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যের অবস্থা বিসাংঘাতিক সঙ্কটমুখী, এই রাজ্যে বেকার সমস্যা ২৮ লক্ষের বেশী, সমস্ত প্রদেশ থেকে এই রাজ্যে বেকারের সংখ্যা সবচেয়ে বেশী। তদুপরি ৬৩৬টি কারখানা আজ বন্ধ যার শ্রমিক সংখ্যা ৭০ হাজারের উপর এবং একমাত্র ১৯৭৩ সালে যে শ্রমিক বেকার হয়েছে কারখানা বন্ধ হওয়ার ফলে তার সংখ্যা হচ্ছে ১২ হাজার ২১ এবং ক্রমে ক্রমে এই সংখ্যা বাড়ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজও এখানে অনেক বক্তা বলেছেন, ব্রিটানিয়া ইঞ্জিনীয়ারিং, জে, কে, নগর, রেমন্ড ইঞ্জিনীয়ারিং প্রভৃতি এই সমস্ত বড় বড় কারখানাগুলি বন্ধ। কেন আইন করে এই কারখানাগুলি খোলা হচ্ছে না? বাধা কোথায়? যদি বাধা থাকে তাহলে কেন্দ্রীয় সরকারের কাছে কেন বলা হচ্ছে না আইন পাশ করুন কারখানা খোলার জন্য? কারখানা খোলার জন্য ডি আই আর করেছেন? করেননি। এমন কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হয়নি যাতে কারখানা খোলে।

আজকে এখানে শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী যখন উপস্থিত রয়েছেন তখন আমি বলি যে, পশ্চিমবাংলাকে রক্ষা করবার জন্য এই আইন যাতে অবিলম্বে পাশ হয় তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করা হোক। আমি মনে করি পশ্চিমবাংলাকে বাঁচাতে গেলে এবং আরও শিল্প যাতে বন্ধ না হয় তারজন্য এটা করা অত্যন্ত জরুরী। আজকে অনেক কারখানা খোলা হয়েছে বটে কিন্তু এখনও দেখছি অনেক বড় বড় কারখানা সিল্ড হয়ে রয়েছে। শালিমার এবং সেন র‍্যালে কারখানা যে সিল্ড হয়ে রয়েছে তার কারণ হচ্ছে কাঁচামাল নেই, প্রয়োজনীয় সাজ সরঞ্জাম নেই। আমাদের বাজারের অভাব নেই কারণ কিছুদিন আগে সোভিয়েট রাশিয়ার সঙ্গে যে বাণিজ্য চুক্তি হয়েছে সেটা কার্যকরী হলে আমাদের মাল বিক্রির অভাব হবে না। তাহলে কেন এগুলি এখনও সিল্ড হয়ে রয়েছে? আমি জানি এখনও ২৩৫টি ইঞ্জিনীয়ারিং কারখানা বন্ধ হয়ে রয়েছে। একদিন আমাদের এই পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে ইঞ্জিনীয়ারিং কারখানার ক্ষেত্রে অগ্রণী ছিল। আই আর সি আই, এঁরা শিল্পের পুনরুজ্জীবনের জন্য সাহায্য করবেন, রিকন্সট্রাকসনের জন্য সাহায্য করবেন এই কথা ছিল। তারা যে ৬৭টি কারখানাকে ঋণ মঞ্জুর করতে বলেছেন তার মধ্যে ৩৫টিই হচ্ছে ইঞ্জিনীয়ারিং কারখানা। কিন্তু তাঁরা একথাও বলেছেন ২০টি রুগ্ন কারখানা এবং ২৩টি বন্ধ কারখানার জন্য যে ১৩ কোটি টাকা দেওয়া হয়েছে সেটা অনিয়মিত। অর্থাৎ কখনও দিচ্ছেন এবং কখনও দিচ্ছেন না। আমার সেন র‍্যালে কারখানা সম্বন্ধে অভিজ্ঞতা আছে। আমি জানি এই অনিয়মিত টাকা দেবার জন্য সেখানে মাল উৎপন্ন হচ্ছে না। কাঁচামালের মূল্যবৃদ্ধির ফলে একটা বক্স ওয়াগন তৈরী করতে যেখানে তাদের খরচ পড়ে ৭৯ হাজার ৩০০ টাকা সেখানে রেলওয়ে বোর্ড সেটা করছে মাত্র ৬৩ হাজার ৫০০ টাকায়। কাজেই দেখা যাচ্ছে ওয়াগন শিল্প মার খাচ্ছে এবং তার ফলে তার উপর নির্ভরশীল ইঞ্জিনীয়ারিং শিল্পও মার খাচ্ছে। আজকে দেখছি পশ্চিমবাংলার ইন্ডাষ্ট্রিয়ালিস্টরা প্রফিস প্লাউ ব্যাক করছে এবং পুরাণো মেসিনের বদলে নূতন মেসিন বিসয়ে উৎপাদন বৃদ্ধির চেষ্টা তো করছেই না, বরই দেখছি পশ্চিমবাংলার বাইরে যেগুলি নতুন উঠেছে বিদেশীদের চেষ্টায় তাতে কোলকাতা থেকে গেছে ২৩টি। তারপর দেখুন, ১৯৭২ সালে যেখানে রেজিস্ট্রি হয়েছে ১৯৭১টি সেখানে ১৯৭৩ সালে রেজিস্ট্রি হয়েছে মাত্র

২২৩টি কারখানা। তারপর বাই-সাইকেল ইনডাস্ট্রিতে ভারতবর্ষে যে আনুপাতিক উৎপাদন হয় তাতে দেখছি ১৯৭০ সালে যেখানে ভারতবর্ষের মোট উৎপাদন ১৮ পয়েন্ট ৭ পার-সেন্ট সেখানে ১৯৭২ সালে হয়েছে ফাইভ পয়েন্ট থ্রি পারসেন্ট। আমি মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করেছিলাম পার ক্যাপিটা প্রোডাকসন কত? এই যে উৎপাদন কমেছে সেটা শ্রমিকদের উৎপাদন ক্ষমতা কমেছে বলে নয়, কারখানা বন্ধ হয়েছে বলে কমেছে। তারপর ফিনিস্ড স্টিল ১৯৭০ সালে যেখানে উৎপন্ন হয়েছিল ২২ পয়েন্ট ৮ পারসেন্ট ১৯৭২ সালে সেখানে হয়েছে ১৯ পয়েন্ট ১৬ পারসেন্ট। আমি আর একটা কথা বলতে চাই ১৯৬৯ সালে যেখানে ভারতবর্ষের উৎপাদন ছিল ১৩৩ পয়েন্ট জিরো পারসেন্ট তখন আমাদের পশ্চিমবাংলায় উৎপাদন ছিল ৯৯ পয়েন্ট থ্রি পারসেন্ট। সারা ভারতবর্ষে যখন ১০৩ পয়েন্ট ৯ পারসেন্ট তখন আমাদের পশ্চিমবাংলায় ৯৭ পয়েন্ট ৯ পারসেন্ট। এমন কি যুক্তফ্রন্টের চেয়েও উৎপাদন কমেছে এবং এক কথায় অবস্থা দাঁড়িয়েছে আমাদের রাজ্যে বেকারের সংখ্যা বেড়েছে। যুক্তফ্রন্টের সময় যেখানে বন্ধ কারখানার সংখ্যা ছিল ৪৫০টি আজকে সেটা হচ্ছে ৪৩৬টি।

[7-45 -7-55 p.m.]

উৎপাদন হ্রাস পেয়েছে, রাজ্যের বাহিরে পুঁজি চলে যাচ্ছে। নতুন শিল্প গড়ে উঠার সম্ভাবনা হ্রাস পাচ্ছে, এবং আর নূতন নূতন শিল্প রুগ্নতার দিকে এগিয়ে চলেছে। এক কথায় পশ্চিমবঙ্গে রুগ্ন শিল্পের ক্ষেত্রে অবস্থাটা এই। অন্যদিকে এবার শ্রমিকদের অবস্থা দেখুন মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬০ সালকে যদি বেস ধরি যেখানে কনজুমার প্রাইস ইনডেক্স ইনডাস্ট্রিয়াল ওয়াকারদের জন্য ছিল বোম্বেতে ১৯৬৯-৭০ সালে ছিল ১৭৫ টাকা তখন কলকাতায় ছিল ১৭৩ টাকা। ১৯৭৩ সালে অক্টোবর মাসে যেখানে বোম্বেতে ছিল ২২৮ টাকা আর কলকাতায় ছিল ২৪০ টাকা প্রাইস ইনডেক্স। আর এনুয়েল ইনকাম শ্রমিকদের মহারাষ্ট্রে যেখানে ছিল ২ হাজার ৫২০ টাকা পশ্চিমবঙ্গে সেটা হচ্ছে ১ হাজার ৮৪০ টাকা। এমন কি বিহারের চেয়ে কম, বিহারে তখন ছিল ১ হাজার ৮৮৯ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সময়ের মধ্যে শ্রমিক শ্রেণীর উপরে মালিক শ্রেণীর আক্রমণ-এর উগ্রতা বেড়েছে। লক-আউট বেড়েছে এবং ১৯৭২ সালে যেখানে স্ট্রাইক এবং লক-আউট-এর সংখ্যা দেওয়া হয়েছে ৩০৪, ১৯৭৩ সালে সেখানে দাঁড়িয়েছে ৩৬৯ এবং এর মধ্যে ৭৩ পারসেন্ট এই যে বন্ধ হয়েছে তা লক-আউট-এর ফলে, এবং এই লক-আউট প্রধানতঃ মালিকরা করে থাকে। মালিকদের আক্রমণও বেড়েছে। এই থেকে তা বুঝা যাবে। ম্যান-ডেজ-লস্ট ১৯৭২ সালে যেখানে ছিল ৩৭ লক্ষ মাত্র, ১৯৭৩ সালে হয়েছে ৬২ লক্ষ ৫৮ হাজার। অর্থাৎ এই টোটাল ম্যান-ডেজ-লস্ট ৭৩·৯০ পারসেন্ট হচ্ছে লক-আউটের ফলে।

**Mr. Speaker :** Honourable members, four hours' time which was allotted for discussion will expire at 7.50 p.m. Shri Niranjan Dihidar will take some more time, the Hon'ble Minister will have to reply and I understand there will be some divisions also. Besides, since it is Labour grant, everyone has taken more time than has been allotted. So, with the sense of the House I would like to extend the time by one hour. I think it will not take an hour. However, if the House has no objection, the time may be extended by one hour under Rule 290.

[Voice—no objection]

I understand the House has no objection. So, the time is extended by one hour.

**Shri Niranjan Dihidar** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে দেখুন শ্রমিকদের গ্রাচুইটি এ্যাক্ট—সেখানে দেখুন শ্রমিকদের অবস্থা কি? আইন অনসারে যেখানে ১৫ দিন গ্রাচুইটি পাবার কথা প্রতি বছরের

কাজ হিসাবে, কিন্তু দেখা যায় দেখবেন যে আই, জে, এম, এ, বেঙ্গল চেম্বার এবং মিল ওনারস এ্যাসোসিয়েসান এরা দিচ্ছেন ১৩ দিন। গভর্ণমেন্ট থেকে কোন কিছু ব্যবস্থা হচ্ছে না। হয়ত শ্রমমন্ত্রী বা প্রদীপবাবু বলবেন যে আমরা চিন্তা করছি। তারপর ইনটার-মিটেন্ট লে-অফ চটকলে বেআইনী। কিন্তু চটকলে হামেশাই ইনটারমিটেন্ট লে-অফ হচ্ছে। আপনারা কি কোন ব্যবস্থা মালিকদের বিরুদ্ধে নিয়েছেন? আজকে শ্রমিকরা অস্থির হয়ে পড়েছে—সুতরাং অনুরোধ করছি জরুরী হিসাবে এখুনি ব্যবস্থা নিন। স্যার, এফ' এস, আই স্কীম অনেকে বলেছেন সেটা আমি এখন বলছি না, তবে ট্রেড ইউনিয়ন-এর অধিকার নিয়ে এমনকি মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন--আজকে সত্যিকারের ট্রেড ইউনিয়নের অবস্থাটা কি—আজকে আন্তঃ ট্রেড ইউনিয়ন সংঘর্ষ যেভাবে বেড়েছে সেখানে শ্রমিকদের অবস্থা কি?

যে আন্তঃ ইউনিয়ন সংঘর্ষ বেড়েছে তাতে শ্রমিকদের অবস্থা কি হয়েছে? আজকে কাজ নিয়ে সঙ্কট, মালিকরা এক ইউনিয়নের সমাজবিরোধীভাবাপন্ন লোকদের অন্য ইউনিয়নে ঢুকিয়ে দিচ্ছে এবং সেখানে সংঘর্ষ জাগিয়ে তুলছে এবং প্রতিটি ইউনিয়নকে দখল করার জন্য— চর দখল করার মত, চেষ্টা চলছে, এই অবস্থা দাঁড়িয়েছে। দখল করার ব্যাপারে সমাজবিরোধীদের সাহায্য থেকে আরম্ভ করে, পুলিশের সাহায্য নিচ্ছে। এক একটা ইউনিয়নকে দখল করতে গিয়ে কর্মরত অবস্থায় শ্রমিককে প্রহার করা হচ্ছে, এমন কি খুন করা হচ্ছে। আমি উদাহরণ হিসাবে রায়গঞ্জ পেপার মিলের কথা বলতে পারি। সেখানে কারখানার মধ্যে খুন করা হয়েছে, হিন্দুস্থান পিল্‌কিংটন কারখানায় নাগিনা প্রসাদ এবং সমীর হালদারকে কারখানার মধ্যে মারা হয়েছে। তারা রক্তাক্ত অবস্থায় পড়েছিল। আগেতো অবস্থা এই রকম ছিল না? যুক্তফ্রন্ট আমলে অনেক খুন হয়েছে, একথা ঠিক, কিন্তু কারখানার মধ্যে এভাবে প্রহার করা এই জিনিষ ছিল না। আজকে সেখানে কন্ট্রাক্ট লেবার ঢুকিয়ে দিচ্ছে, ফলে কি হচ্ছে, শুধু মাত্র ইউনিয়নই যাচ্ছে না, ডিমোক্রেটিক এ্যাট্‌মস্‌ফিয়ার চলে যাচ্ছে। এই শ্রমিকদের উৎপাদন বৃদ্ধির যে এ্যাট্‌মস্‌ফিয়ার, উৎকর্ষ বৃদ্ধির যে এ্যাট্‌মস্‌ফিয়ার, পার ক্যাপিটা প্রডাকশন বাড়াবার যে এ্যাট্‌মস্‌ফিয়ার সেটা চলে যাচ্ছে। তাতে ভবিষ্যতে শিল্পের ক্ষতি হবে। আমি তাই আগে থেকেই আপনাকে বলে রাখছি যে এই জিনিষ ঘটছে। ইতিমধ্যে আপনারা স্বীকার করেছেন
10 per cent. of the total mandays lost in inter Union and intra Union rivalry.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ইতিমধ্যে বহু শ্রমিক ব্রেথওয়েট, ইণ্ডিয়ান অক্সিজেনে, হিন্দুস্থান পিল্‌কিংটনে, হোটেল হিন্দুস্থানে পুরানো পুরানো শ্রমিকদের কাজে ঢুকতে দেওয়া হচ্ছে না। তাদের কাজ হতে বঞ্চিত করা হচ্ছে। এই অবস্থার একটা সুরাহা হওয়া আবশ্যক। সন্ত্রাস আজকে সমস্ত শ্রমিক অঞ্চলে বিরাজ করছে। এই অবস্থা যদি চলতে থাকে, একটা সাংঘাতিক জিনিষ দাঁড়াবে। শ্রমিকদের জীবনে চাকুরির নিরাপত্তা হারিয়ে ফেলেছে। অন্য দিকে মালিকরা পুলিশের সাহায্যে দুষ্কর্ম করে চলেছে। আমি অনেকবার বলেছি একমাত্র হিন্দুস্থান পিল্‌কিংটনেই ৩৫০ জন শ্রমিককে মারধোর করা হয়েছে এবং ৫০ জন শ্রমিককে হসপিটালাইজড করা হয়েছে। উল্টো দিকে যারা মার খাচ্ছে, তাদেরই গ্রেপ্তার করা হচ্ছে। তাদের ইউনিয়ন অফিসে রাতের অন্ধকারে জোর করে দখল করা হচ্ছে। এ সম্বন্ধে বার বার আবেদন করেছি, আজও করছি, এর প্রতি-বিধান পাব কিনা জানি না। আমি মন্ত্রিমহাশয়ের কাছ থেকে আশ্বাস চাচ্ছি, সহায়তা চাচ্ছি, তিনি বলুন এর বিরুদ্ধে তিনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একমাত্র শ্রমমন্ত্রীর বক্তৃতা থেকে বা অন্যান্য কাগজপত্র থেকে যে জিনিষ দেখছি একমাত্র প্রশাসকদলের বি, পি, টি, ইউ, সি,-এর ৩০০ ইউনিয়ন, এন, এ, সি, সি-এর ২০০ ইউনিয়ন এবং কংগ্রেসের ইন্ডিপেন্ডেন্ট ৭৫টি ইউনিয়ন, নিজেদের মধ্যে মারামারি করে। এখানে এটা বলতে পারেন, তাতে আপনাদের কি আসে যায়, মারামারি হলে অশান্তি হয়, এবং এক জায়গায় অশান্তি হলে তার পাশের জায়গাও এফেক্টেড হয় এবং এভাবে সন্ত্রাস ছড়িয়ে পড়ে চারদিকে। এই অবস্থাই চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে এই যে এই পিরিয়ডের মধ্যে লক-আউট বেড়েছে, শ্রমিকরা বোম্বেতে

যেখানে স্ট্রাইক করে বার্গেনিং পাওয়ার বাড়িয়েছে, এখানে দেখা যাচ্ছে শ্রমিকদের বেতন নীচের দিকে কিন্তু দাম বাড়তির দিকে, শ্রমিক মালিকের বিরোধের ক্ষেত্রে সরকারের পুলিশ শ্রমিকবিরোধী পক্ষ নিচ্ছে। আমি এটা বলতে চাই যে আন্তঃইউনিয়ন সংঘর্ষের ফলে শ্রমিকদের বার্গেনিং পাওয়ার কমে যাচ্ছে, কংগ্রেসী উপদল ক্যাপিটালিস্টদের সাহায্য করছে।

পরিশেষে আমি শ্রমমন্ত্রীর কাছ থেকে পরিষ্কারভাবে জানতে চাই, আমার কাট-মোশান আনার কথা ছিল, কিন্তু আমি আনব না, আমি চাই যে এই যে সমাজ বিরোধীরা, পুলিশ সাহায্য করছে ট্রেড ইউনিয়ন দখল করতে, এই দখল করার বিরুদ্ধে তিনি কঠোর ব্যবস্থা নেবেন কিনা, এটা তিনি ঘোষণা করুন।

[7-55—8-05 p.m.]

আপনি ঘোষণা করুন গায়ের জোরে ট্রেড ইউনিয়ন অফিস দখল করবার বিরুদ্ধে আপনি কঠোর ব্যবস্থা অবলম্বন করবেন কিনা? আপনি ঘোষণা করুন যে সমস্ত শ্রমিক কাজে ফিরে যেতে পারছে না, তারা যাতে নিজ নিজ কাজে ফিরে যেতে পারে তার ব্যবস্থা আপনি করবেন কিনা?

যারা ইনটার ইউনিয়ন এবং ইনটার ইউনিয়ন সংঘর্ষে লিপ্ত তাদের বিরুদ্ধে আপনি কঠোর কার্যকরী ব্যবস্থা গ্রহণ করবেন কিনা একথা আপনি ঘোষণা করুন!

১৯৭২ সালে আপনারা ক্ষমতায় আসার পর চটকলে সত্যাকল শ্রমিকদের পাশে গিয়ে যেভাবে দাঁড়িয়েছিলেন, আবার সেই রকমভাবে আপনি শ্রমিকদের পাশে গিয়ে দাঁড়াবেন কিনা--সেকথা আপনি ঘোষণা করুন।

আর দুর্গাপুর শ্রমিকদের ব্যাপারে যে থ্রি টায়ার কমিটী হয়েছিল, সেই কমিটী আবার চালু করবেন কিনা সেকথা আপনি ঘোষণা করুন। আমরা জানি সেই থ্রি টায়ার কমিটী চালু হলে পরে পশ্চিমবঙ্গের শ্রমিকশ্রেণী আপনাদের পুনভাবে সমর্থন জানাবে। যদি তা না করতে পারেন, তাহলে এই কথা আমি বলে দিতে চাই, পশ্চিমবাংলার শ্রমিকশ্রেণী কোনদিন আপনাদের শ্রমনীতিকে সমর্থন করবে না। বরং আপনাদের শ্রমনীতির বিরোধিতা তারা সর্বশক্তি দিয়ে করবে। এই কথা কয়টী বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri George Albert Wilson-de Roze :** Mr. Speaker, Sir, I rise to support the demands for this Grant for this reason that there is no doubt as to the integrity and the sincerity purpose of the Hon'ble Minister for Labour and of this Government. But, Sir, the situation is not quite happy, especially in the engineering and miscellaneous industries. A large number of innocent people are suffering from lay offs and closures. Here are some figures provided in this booklet published by the Labour Department which show the number of persons affected by closures in 1973. The total number is 29,695 which is the highest figure in the preceding five years because in 1970 it was 5,368. So, the number of people affected by closure in 1973 is six times. That is the highest figure in the preceding five years. Similarly in the case of lay offs, the number of persons affected by it in 1973 is 5,45,324. This figure is the highest only in the preceding year, in 1972, and since then it has been in steady increase. The analysis which has been given as to lay off cases shows that there are two important factors. One of the major factors appears to be the failure in power supply. 5,53,799 people have been affected by lay offs due to failures in power supply, and the other factor is the shortage of raw-materials. 34,865 people have been affected by lay offs due to shortage of raw-materials. I appreciate that these are not matters which are within the hands of the Labour Minister. But there are matters which are within the control of the Government as a whole. Then the analysis as to the causes of closure cases in

the year 1973 shows that there a was a tremendous increase in labour troubles due to indiscipline. The maximum period for indiscipline in the previous years was in 1969—1,150 people. In the year 1973,—I am sorry that figures are wrong—there has been an increase in indiscipline.

Sir, this is largely due to the labour troubles caused by inter-Union factionai fighting. As I say, a large number of innocent people who are not involved in these inter-Union quarrels are being affected. The Government must look seriously into this in order to help those honest citizens who are trying to do their jobs.

**Dr. Gopal Das Nag :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত প্রশ্ন মাননীয় সদস্যরা বিতর্কে তুলেছেন তার মধ্যে যাবার আগে একটা ত্রুটির কথা স্বীকার করে নি। যে প্রশ্ন এবং এমপ্লয়মেণ্ট সম্পর্কে আমার বাজেট বক্তৃতায় যে কোন কারণেই হোক বিড়ি শ্রমিকদের কথা আমি তুলিনি। হবিবুর রহমন সাহেব সেটা তুলেছেন এবং কতকগুলি সাজেসান দিয়েছেন। সাজেসান দেবার দরকার হত না যদি নাকি সমস্ত তথ্য তাঁর জানা থাকতো বিড়ি শ্রমিকদের সম্পর্কে। যা হোক সর্বভারতীয় ওয়েজ পলিসি বিড়ি শ্রমিকদের সম্পর্কে সেটা ইতিমধ্যেই হয়ে গেছে। সর্বভারতীয় ক্ষেত্রে, যে সমস্ত প্রদেশের শ্রমিকদের ক্ষেত্রে যে কথা বলা হয়েছে তাতে ১৯৭৩ সালে শ্রীখাদিলকার যখন শ্রমমন্ত্রী ছিলেন তখন ঠিক হয় যে সর্বভারতীয় ক্ষেত্রে ৩-২৫ পয়সা রেটে প্রতি হাজার বিড়ি তৈরী করবার জন্য এই রেট দেওয়া হবে। আমি তখন এই বিষয়টা পয়েন্ট আউট করি যে পশ্চিমবাংলার অধিকাংশ জায়গায় কেরলে, ও মহারাষ্ট্রের কোন কোন জায়গায় এর চেয়েও বেশী রেট আছে। তখন ঠিক হয় যে যেখানে বেশী রেট আছে সেখানে থাকবে কিন্তু যেখানে ৩-২৫ পয়সার চেয়ে কম রেটে কাজ হয় সেখানে ৩-২৫ পয়সা করতে হবে। পশ্চিমবাংলায় আমাদের যে রেট সেটা পার থাউজেন্ড ৭ টাকা থেকে ৩-৫০ পয়সা পার থাউজেন্ড বিড়ি তৈরী করবার, কলকাতায় এর পরিমাণ বেশী কিন্তু ফ্রম প্লেস টু প্লেস এটা ভেরি করে তবে কলকাতায় সবচেয়ে রেট বেশী এবং তারপর হুগলী হাওড়া ইত্যাদি জায়গায় এর তুলনায় কম। সবচেয়েও কম হল পুরুলিয়া জেলায়। এর একটা ঐতিহাসিক কারণ আছে। আপনারা জানেন পুরুলিয়া আগে বিহার রাজ্যের অন্তর্ভুক্ত ছিল সেখানে বিড়ি শ্রমিকদের ন্যূনতম বেতন মজুরীর হার ধার্য করা হয়, তারপর পুরুলিয়া পশ্চিমবাংলায় আসে এবং মিনিমাম ওয়েজেস এ্যাক্ট অনুসারে বিড়ি শ্রমিকদের বেতন ধার্য করা হয়। কিন্তু তার বিরুদ্ধে হাইকোর্টে এর অর্ডারে ইনজাংসান পড়ে। সেই মামলার এখনও নিষ্পত্তি হয় নি, ফলে পুরুলিয়ার মালিকরা মামলা করে, আইনের আশ্রয় তারা নেন, ফলে বিড়ি শ্রমিকরা অনুরূপ হারে তারা মজুরী পাচ্ছে না। তাদের ক্ষেত্রে মিনিমাম ওয়েজ কমিটির কথা যা বলেছেন সেটা প্রযোজ্য হচ্ছে না। হবিবুর রহমান সাহেব মিনিমাম ওয়েজ কমিটির করার কথা বলেছেন। কিন্তু তা করার দরকার হবে না আমাদের মিনিমাম ওয়েজের যে দুটি ধারা আছে ৫(১) (এ), ও ৫(১) (বি), ৫(১) (এ)তে পার্টিকুলার টাইপ অফ ইনডাস্ট্রিসতে কমিটি করা যায় আর ৫(১) (বি)তে ওমনিবাস কমিটি করা যায়। এই ৫(১) (এ)তে যতগুলি কমিটি আমরা এ্যাপয়েন্ট করেছি তার অধিকাংশই ভালোভাবে ফাংশান করতে পারছে না। আমরা দেখেছি এর জন্য অসুবিধা হচ্ছে, সেইজন্য ৫(১) (বি)তে আমরা ওমনিবাস কমিটি করেছি যার চেয়ারম্যান হলেন আমাদের মাননীয় শ্রমবিভাগের রাষ্ট্রমন্ত্রী শ্রীপ্রদীপ ভট্টাচার্য্য মহাশয়।

[8-05—8-15 p.m.]

সম্প্রতি সেই কমিটি নোটিফায়েড হয়েছে। সেই কমিটি কাজ করবে। লেবার ইন ওয়েস্ট বেঙ্গল নামে যে বইটি আপনারা পেয়েছেন তার ৯৯ ও ১০০ পাতা খুলুন—সেখানে দেখবেন যে কোন কোন শিল্পকে আমরা পুর্নবিন্যাস করতে চাচ্ছি। মিনিমাম ওয়েজের তালিকা সেখানে দেওয়া আছে। এগ্রিকালচার্যাল লেবারের সম্বন্ধে নিরঞ্জনবাবু প্রদীপবাবুর

বক্তব্য বুঝতে ভুল করেছেন। উনি যেটা বলতে চেয়েছিলেন সেটা আমি আগেই বলেছি উনি সেটা অনুভব করেন নি। সেটা হচ্ছে আনঅর্গানাইজড সেক্টরে যে সব শ্রমিকরা আছে তাদের ওয়েজ বাড়ানো যাচ্ছে না—আইন করে খুব একটা পরিবর্তন করা যাচ্ছে না। তার অন্যতম কারণ হচ্ছে যে তারা সংগঠিত নয়। কারণ সংগঠনের একটা শক্তি আছে আর সরকারের আইনের একটা শক্তি আছে এবং এই দুটি শক্তি যদি সংযোজিত হয় তবেই সেটা দ্রুত কার্যকরী করা যায়। শুধু একটা ইন্সপেক্টরের মাধ্যমে বা বি, ডি, ও-কে পাওয়ার দিয়ে এসব কাজ করা যায় না। চটকলে আজকে ন্যূনতম বেতন হচ্ছে ২৮৪ টাকা। এমন একটা চটকলে আপনারা কি দেখাতে পারেন যে মালিক যত পাজীই হোক বা একচেটিয়া পুঁজিপতিই হোক বা যত এক্সপ্লয়টারই হোক ঐ ২৮৪ টাকা কম নিয়ে শ্রমিক পাচ্ছে? পাচ্ছে না। কারণ সেখানে শ্রমিক ইউনিয়নাইজড। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার আইন প্রয়োগ করে সাড়ে তিন টাকা ন্যূনতম বেতন ধার্য্য করে দিয়েছিলেন ঐ এগ্রিকালচারাল লেবারদের জন্য—কিন্তু আমি জানি না পশ্চিমবঙ্গে এমন কোন জেলা আছে কিনা যেখানে লেবার সেই এগ্রিকালচারাল লেবার ৩·৫০ পয়সা মজুরী পায়। এ থেকে পরিষ্কার বোঝা যায় যে তারা ইউনিয়নাইজড নয়। তাদের যদি একটা সংগঠন থাকতো তা হলে তারা এইভাবে পিছিয়ে যেত না। এইটাই শ্রীপ্রদীপ ভট্টাচার্য বলতে চেয়েছিলেন,

equesting same of our trade Union friends to cast a glance to this unorganised ector of works.

এই কথাই বোধ হয় উনি বলতে চেয়েছিলেন। ওঁর বক্তব্য ছিল যে যারা সাফার করছে সেটা কোন সরকারি আইন বা সরকারী নীতি বা সরকারী পদ্ধতির জন্য নয়— অর্থাৎ সরকারী নীতি নাই বলে বা সরকারের পলিসি নাই বলে নয়। আজকে সরকারের যে লেজিসলেসন আছে সেই লেজিসলেসন থাকলেও এর পরিবর্তন হয়নি কারণ তার পরিপূরক শক্তি না থাকার জন্য। সুতরাং সরকারী আইনের ব্যবস্থা থাকা সত্ত্বেও ভাগচাষীরা সাফার করছে। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্মলবাবু বোধ হয় সরকারের সেই পলিসি দেখতে পান নি বা বুঝতে পারেন না বলে তাই তিনি সমর্থন করতে পারছেন না। তবে প্রদ্যোত মহান্তি, নির্মলবাবু যদি একটু বলে দিতে পারেন যে সরকারের পরিবর্তন হয়নি তাহলে তিনি সমর্থন করবেন। আমরা কি বলেছিলাম মাননীয় অধ্যক্ষ মহাশয়,

working class, it is universally acknowledged, as the vanguard of the movement o bring about socialism, has a positive and desinit role to play in strengthening his sector of the Economy

আমরা অনুভব করি যে আমরা যে সোসিয়্যালিজমের পথে চলতে চাচ্ছি আমরা যা করতে চাচ্ছি সেটা সরকারের একক প্রচেষ্টায় বা আইন করে বা বিধানসভায় পাশ করিয়ে নিয়েই শুধু তাকে রূপায়িত করতে পারবো না। একটা সংগঠিত জনমত তার পিছনে থাকা চাই সেটাকে রূপায়িত করবার জন্য বাস্তব আকার দেবার জন্য। এবং আমরা এটা বিশ্বাস করি যে সবচেয়ে আগে সংগঠিত ইউনিয়ন সরকারকে সাহায্য করতে পারে এবং এই অর্গানাইজড ওয়ার্কাররা যে ট্র্যাডিসন তৈরী করেছে বিভিন্ন ট্রেড ইউনিয়নের মাধ্যমে, সংগঠিত হবার যে পথ সৃষ্টি করেছে তার দ্বারা তারাও সেই লক্ষ্যে পৌঁছাতে পারে যদিও তারা সেল্ফ ইনটারেস্টে ট্রেড ইউনিয়ন আন্দোলন করেছে। কিন্তু সেই শক্তিকে আমরা যদি অন্য লাইনেতে চ্যানেলাইজ করি এবং সেটা যদি ন্যাশন্যাল লাইন দিয়ে চ্যানেলাইজ করি ন্যাশন্যাল ইনটারেস্টে তাহলে আমরা যে পরিবর্তন চাইছি সেই পরিবর্তন দ্রুত আনতে পারবো। কেবলমাত্র বিধানসভায় বা সরকারের যে প্রশাসনিক শক্তি আছে যে এ্যাডমিনিস্ট্রেটিভ কাঠামো আছে তা দিয়ে হবে না। সুতরাং সরকারের পলিসির কোন পরিবর্তন হয়নি এবং পরিবর্তন যে হয় নি তার আর একটা উদাহরণস্বরূপ দিচ্ছি।

বোধ হয় উনি পড়বার সময় পান নি। ক্লোজড এন্ড সিক ইনডাস্ট্রিজের যে বাজেট স্পীচ সেটা আমি পড়িনি, তার ৬ পাতায় বলেছি,

In this endevour the goodwill of the working class is of utmost importance. In he Advisory Committees of the takenover undertakings managed by the nominees

of the State Government we have local M.L.A's and trade union leaders as members. But I am not satisfied with the trade union leaders. We have also recently provided that a representative of the workers elected by secret ballot should be a member of these Advisory Committees. While we have the right to and have enforced this in the undertakings under our management, we have recommended similar steps to be taken by the National Textile Corporation Ltd. and the Industrial Reconstruction Corporation of India Ltd.

আমরা যা করেছি ডাইরেক্ট ওয়ার্কাস রিপ্রেজেনটেসান ইন দি এ্যাডভাইসারি কমিটিজ—কেন করেছি,

We contemplate this as the beginning of the participation by labour in management so that in times to come there may be progressively greater association of workers in management in the public sector undertakings.

নিরঞ্জনবাবু মনে করছেন সরকারের লেবার পলিসি রেট্রোগেট হয়ে গেছে। নিরঞ্জনবাবু আরো কয়েকটি কথা তুলেছেন, এগ্রিকালচ্যারাল লেবারদের সম্বন্ধে। আমি নিরঞ্জনবাবুকে ঠাট্টা করব না, তাকে আমি শ্রদ্ধা করি মাননীয় অধ্যক্ষ মহাশয়। কিন্তু আমি বলব এটা যে কুম্ভীরাশ্রু বিসর্জন—এই কথা ধ্রুব সত্য যে স্বাধীনতার ২৭ বছরের মধ্যে এই এগ্রিকালচ্যারাল লেবারদের প্রকৃত অবস্থা কি, কোথায় তারা আছে—নিরঞ্জনবাবু কৃষক সংগঠনে থাকতে পারেন, তাদের পার্টি কৃষকদের মর্মবেদনা প্রতিফলত করবার জন্য একমাত্র পার্টি হতে পারেন, আমি সমস্ত মেনে নিয়েও বলব, কিন্তু এই কথা ধ্রুব সত্য তাদের কথা সম্যকভাবে জানাবার, তাদের প্রকৃত অবস্থা কি সেটা সাধারণ মানুষের কাছে প্রতিফলিত করবার এর আগে বিগত ২৭ বছরের মধ্যে একবারও কিন্তু সার্থকভাবে হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লেবার বাজেটের ৬ পাতা যেটা আমি পড়িনি, বাদ দিয়ে গিয়েছিলাম, সেটা পড়ে শুনিয়ে দিচ্ছি,

A high power committee has also been appointed to look into the question of revision of minimum wages, its proper enforcement and general economic upliftment of the agricultural labour.

কমিটি কি কি আছে সেটাতে আসার আগে আমি বলছি,

Village surveys are being undertaken to assess the depth of poverty of this class of workers. Reports on the economic condition of the agricultural workers in the district of Bankura have been published by my Department.

এই রিপোর্ট নিশ্চয় নিরঞ্জনবাবু দেখেছেন এবং

It has been highly commended by each and every citizen who have got any sympathy for such classes of workers.

যে কমিটি এ্যাপয়েন্টেড হয়েছে সেই কমিটিতে আপনাদের সংগঠনের প্রতিনিধি আছেন, সেই কমিটিতে সি, পি, আই(এম)-এর মনোনীত সদস্য আছেন, সেই কমিটিতে পান্নালাল দাশগুপ্তের মত লোক আছেন, যিনি সারাজীবন ওদের কথাই চিন্তা করে গেলেন এবং সেই কমিটিতে সুবোধ ব্যানার্জির মত লোক আছেন, সেই কমিটির চেয়ারম্যান আমি যদিও নই, প্রদীপ ভট্টাচার্য্য চেয়ারম্যান, প্রথম সভায় আমি উপস্থিত ছিলাম, আলোচনা করেছি, খসড়া করেছি এবং যেদিন আপনারা এই প্রসেসান নিয়ে এসেছিলেন সেদিন আপনাদের জানিয়ে দিয়েছিলাম, আপনাদের দাবী ছিল ন্যূনতম বেতন ৪ টাকা নন-ইরিগেটেড এরিয়ায়, ৫ টাকা ইরিগেটেড এরিয়ায়—সেদিন আমিই পয়েন্টআউট করেছিলাম আপনাদের মাথায় বোধ হয় আর একটি এরিয়ার কথা আসেনি, সেটা হচ্ছে সি, এ, ডি, পি, এরিয়া যার ক্যাপাসিটি বেশী আছে। সুতরাং এই ৩টি ক্যাটিগোরি করেছি। নন-ইরিগেটেড এরিয়া, ইরিগেটেড এরিয়া এন্ড সি, এ, ডি, পি এরিয়া।

[8-15 - 8-25 p.m.]

এবং আপনারা ৪।৫ চেয়েছিলেন, আমি সেদিনই বলেছিলাম ৪।৫'এর বেশী অলরেডি সরকার ভাবছেন। সুতরাং একথা সত্য নয় যে সরকার চিন্তা করছেন না এবং যদি আপনি

নন্তবাবুর সঙ্গে পরামর্শ করতে আসতেন, অরুনবাবুর উপর নির্ভর না করতেন তাহলে ত্যটা জানতে পারতেন। তারপর আপনি গ্রাচুইটি এ্যাক্টের কথা বলেছেন। আমি তার তিহাসের মধ্যে যাব না, শুধু বলব, এই গ্রাচুইটি এ্যাক্ট এটা একটা পার্লামেন্ট এ্যাক্ট। কটা আইন যখন তৈরী হয় তখন আইনজ্ঞরা তার ব্যাখ্যা করেন--এই ব্যাখ্যা সরকার কটা দেন, মালিকপক্ষ বিভিন্ন যে সলিসিটার্স ফারম আছে তাদের দিয়ে করায়। কোন ালিকপক্ষ ঐ আইনের ভিন্ন ব্যাখ্যা করিয়েছেন। আমি যতদূর শুনেছি মিঃ জিনওয়ালাকে য়ে ব্যাখ্যা নেওয়া হয়েছে, আমাদের এক্স-এডভোকেট-জেনারেল শ্রীবনমালী দাসকে দিয়ে াখ্যা নেওয়া হয়েছে। ঐ পার্লামেন্টের যে এ্যাক্ট সেই এ্যাক্টে নাকি চটকলের যে ংক ও'রা করেছেন সেটা নাকি শ্রীবনমালী দাস এবং শ্রীজিনওয়ালা এই দুজনই আলাদা লোদাভাবে একমত দিয়েছেন। এতে পশ্চিমবাংলা সরকার বা বিধানসভার আর ক্স্যার নেই যদিও এটা পশ্চিমবাংলার অর্ডিনান্স কিন্তু আসলে এটা এখন পার্লামেন্টের াক্ট। আমরা যেটা সিদ্ধান্ত গ্রহণ করেছি সেটা হচ্ছে, ওর ভিত্তিতে পশ্চিমবাংলা সরকারের মত সেই মত কেন্দ্রীয় শ্রমমন্ত্রীকে জানাব যে এরকম একটা এ্যানোমালাস পজিসান ারাইজ করেছে ইন রেসপেক্ট অব জুট মিলস বা পিসমিল এ্যান্ড উইকলি পেড য়ার্কাসদের ক্ষেত্রে, তোমরা যদি পার সামান্য এ্যামেন্ডমেন্ট করে ঐ ত্রুটি সংশোধন করে ও যাতে দরিদ্র ওয়ার্কাররা জীবনের শেষ প্রান্তে পৌঁছে ৫।৬শো টাকা থেকে বঞ্চিত না হয়। নটারমিটেন্ট লে-অফ সম্বন্ধে নিরঞ্জনবাবু যে কথা বলেছেন সে সম্বন্ধে বলি, তিনি তো মদপ্তরের কথারই প্রতিধ্বনি করেছেন। আমাদের যে আইন বিভাগ আছে তার কাছে কেস পাঠিয়ে তার ব্যাখ্যা নেওয়া হয়েছে যে ইনটারমিটেন্ট লে-অফ হলে কি কমপেন-সান পাওয়া যাবে। আমরা ব্যাখ্যা যা দিয়েছি সেটা হচ্ছে, প্রথম দু ঘন্টার মধ্যে যদি -অফ না কর বাকি সময়ের মধ্যে যে কোন কারণেই তুমি লে-অফ কর সেখানে আর -অফের বেনিফিট দিতে পারবে না, পুরো মাহিনা দিতে হবে। এই সার্কুলার আমরা াঙ্গল মিল ওনার্স এ্যাসোসিয়েসানকে পাঠিয়েছি, ইঞ্জিনীয়ারিং এ্যাসোসিয়েসান এবং জুট ল এ্যাসোসিয়েসানকে পাঠিয়েছি। কোন কোন মালিকপক্ষ এটা মেনে নিয়েছেন--রকারের ইনটারপ্রিটেসান অব দি এ্যাক্ট, ইনডাস্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টের আবার কান কোন মালিকপক্ষ বলেছেন, সরকারের ইনটারপ্রিটেসান যে অভ্রান্ত সেটা মানতে ারছি না। আইনের যে ইনটারপ্রিটেসান সেটা আমাদের ইনডিপেনডেন্ট লিগ্যাল এডভাইসার ারা আছেন মতামত নেব এবং নিয়ে যদি বুঝি আপনাদের ইনটারপ্রিটেসান অভ্রান্ত তবেই ামরা মানবো। সে ক্ষেত্রে শ্রমদপ্তর সিদ্ধান্ত গ্রহণ করেছে যে, সেখানে ইতিমধ্যেই র্দেশ দেওয়া হয়েছে এই বিভাগে যাঁরা কাজ করেন তাঁদের যে, এরকম কনট্রোভারসি খন আছে, কোন কোন মালিক মানছেন, কোন কোন মালিক মানছেন না, তখন এটা ক্লয়ারলি স্পেল আউট করে একটা নতুন ২।১ লাইনের এ্যামেন্ডমেন্ট আনা হোক এবং ার জন্য ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। রউফ আনসারী সাহেব যে কথা বললেন সে ম্বন্ধে বলি, আই ফুললি এ্যাপ্রিসিয়েট, স্যার, যে আন-অর্গানাইজড সেকটারে আমরা কিছু করতে পারছি না এবং এ্যাক্সিডেন্টের সংখ্যা বেড়ে যাচ্ছে। এ নিয়ে আমি বেশী আলোচনা করবো না কারণ তা করতে গেলে দীর্ঘ সময়ের প্রয়োজন, আমি শুধু এই প্রতিশ্রুতি তাঁকে দিচ্ছি যে উভয় দিকে--হেড-লোডার্সদের সম্বন্ধে ন্যাশানাল লেবার কমিশনের যে রেক-মনডেসান আছে এবং মহারাষ্ট্রে যে আইন চালু হয়েছে তার কপি আমি নিয়ে এসেছি এবং সেই আইনে হেড-লোডার্সদের জন্য, মোটর ট্রান্সপোর্ট ওয়ার্কারদের জন্য আমরা আইন তৈরী করেছি। তাদের সার্ভিস কনডিশানের যাতে ইমপ্রুভমেন্ট হয়, তাদের জব সিকিউরিটি থাকে ইত্যাদি ইত্যাদি। তেমনি সেফটি মের্জাসের জন্য যে পেনাল মের্জাস'এর কথা বললেন যে আরো ডেটারেন্ট এফেক্ট হয়, পেনালটি হয়— ১০০ টাকা ফাইনে তো ডটারেন্ট এফেক্ট হয় না, মোর সিভিয়ার পানিশমেন্ট যাতে হয় তার জন্য যেমন শপ্স এ্যান্ড এসটাবলিশমেন্ট এ্যাক্ট'এর এ্যামেন্ডমেন্টের কথা ভাবছি তেমনি ফ্যাক্টরি এ্যাক্টের এ্যামেন্ডমেন্টের জন্য আমরা ভারত সরকারকে লিখেছি।

শিশিরবাবু অন্যান্য যে কথা বলেছেন, বেন্টারউইচ সাহেব যে কথা বলেছেন তাতে আমি আসবো। তবে শিশিরবাবু ব্রিটানিয়া ইঞ্জিনীয়ারিং কম্পানীর যে কথা বলেছেন, ওখানকার

খবর আমি যা পেয়েছি ষ্টেট ব্যাংক নূতন মালিক যে গ্রহণ করে তার সঙ্গে বন্দোবস্ত করে নিয়েছেন। নুতন মালিক শীঘ্র ব্রিটানিয়া ইঞ্জিনীয়ারিং কোম্পানী খুলছেন, তাদের সঙ্গে শ্রমিকপক্ষের তরফ থেকে চুক্তির আলোচনা চলছে। একটা চুক্তির খসড়া যখন জেসপ দিয়েছিল আমরা করে দিয়েছিলাম সেই খসড়ামত তার সামান্য কিছু অদলবদল করতে হবে। এক বছর পিছিয়ে গেছে, প্রদীপ ভট্টাচার্য্য সামনে আছেন, উনি ত্রিপাক্ষিক মিটিং করে সেই খসড়া অনুযায়ী চুক্তি করে দেবেন এবং দেবার পরে এই কাজ শুরু হবে। গিরীজাবাবু কতকগুলি আইন পরিবর্তনের কথা বলেছেন যেগুলি উনি জানেন না বা হয়ত জেনে এখানে স্বীকার করছেন না। সেই সমস্ত জিনিষ আজকে ওদের গায়ে বিঁধছে এবং যার জন্য আজকে নিরঞ্জনবাবু, গিরীজাবাবু, শিশিরবাবু চিৎকার করছেন। এই সমস্ত জিনিষ মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালে এসে আমরা ভেবেছিলাম এবং তার জন্য ইনডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্ট এ্যামেন্ডমেন্টের জন্য আমরা সিদ্ধান্ত গ্রহণ করি ক্যাবিনেট ডিসিশান নিয়ে। তখন বিধানসভা চলছিল না, বিধানসভা বসার দেরী ছিল কাজেই অর্ডিনেন্স আকারে আমরা ভারত সরকারের কাছে প্রেরণ করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে লজ্জার সঙ্গে ঘোষণা করতে হচ্ছে এই হাউসে, আজকে যে যে কথা নিয়ে আমাকে ওরা বলেছেন যে তোমরা লেবার পলিসির পরিবর্তন করছ না, তোমরা আইন পরিবর্তন করতে চাইছ না, সেই সমস্ত আইন পরিবর্তনের কথা আমরা সেই অর্ডি-ন্যান্স-এ দিয়েছিলাম। আমি যখন দিল্লীতে গেলাম মিঃ খাদিলকার সাহেব একটার পর একটা টেলিগ্রাম-এর চিঠি খুলে দেখাতে লাগলেন। সেখানে টেলিগ্রামে আমি দেখলাম এক সঙ্গে যখন নেভাল টাটা যে ল্যাংগুয়েজ-এ টেলিগ্রাম করেছে, সি, পি, এম নেতা দীনেন ভট্টাচার্য্য সেই ল্যাংগুয়েজে টেলিগ্রাম করেছে, সি, পি, আই-এর বড় বড় নেতা সেই ভাষায় টেলিগ্রাম করে আমার এই অর্ডিন্যান্সের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছেন ভারত সরকারের কাছে এবং বলেছেন যে এই কালো আইন হবে না,

Summoning authority to the Conciliation Officer.

যে কথা বললেন, এই কালো আইন-কনসিলিয়েশান অফিসার ডাকলে মালিক আসে না। আমরা সামনিং অথরিটি কনসিলিয়েশান অফিসারকে দেবার জন্য অর্ডিন্যান্স করেছিলাম। সেই অর্ডিন্যান্সকে কালো আইন বলে টেলিগ্রাম গেল ভারত সরকার পিছিয়ে গেলেন, রাষ্ট্রপতির কাছে ডেপুটেশান গেল যে পশ্চিমবঙ্গ সরকারকে এই আইন পাশ করতে দিও না। তাহলে এই যে ট্রেড ইউনিয়ন অধিকার, যে ট্রেড ইউনিয়ন অধিকার আমরা সংগ্রাম করে অর্জন করেছি এই পশ্চিমবাংলা সরকার, বর্তমান সরকার, শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ের নেতৃত্বে এত রি-এ্যাকশনারী সরকার আমাদের সমস্ত অধিকার হাত থেকে ছিনিয়ে নিচ্ছে তাতে আমি বলতে চেয়েছিলাম, এই এ্যাডজুডিকেশান কেসগুলি যাতে তাড়াতাড়ি প্রসেসিং হয় তার একটা বন্দোবস্ত করা তাতে আমরা সামনিং অথরিটির দিতে চেয়েছিলাম, তাতে আমরা চেয়েছিলাম মালিকের যদি এ্যাবসোলিউট রাইট থাকে ফর টার্মিনেশান অব সার্ভিস সেই রাইট থাকবে না, সেই রাইট ফাইনালাইজড হবে না যতক্ষণ পর্যন্ত ট্রাইবুনাল বলবে, ইয়েস, ইউওর ডিসিশান ইজ জাষ্টিফায়েড, সেই আইনে বলেছিলাম। সেই আইনের প্রতিবাদ, দুবার চেষ্টা করেছি। দ্বিতীয়বারে মাননীয় মুখ্যমন্ত্রী নিজে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছেন। প্রধানমন্ত্রীর ফরম্যাল এ্যাপ্রুভ্যালের পর রাষ্ট্রপতির কাছে ডেপুটেশান দিয়েছেন যে এই কালো আইন পশ্চিমবঙ্গে চালু করা চলবে না। কনট্রাক্ট লেবার সম্পর্কে যে কথা বলেছেন, কনট্রাক্ট লেবার এ্যাবুলিশান এ্যান্ড রেগুলেশান এ্যাক্ট অনুযায়ী পশ্চিম-বাংলায় বোর্ড তৈরী হয়েছে। সেই বোর্ডে আপনাদেরও প্রতিনিধিও আছেন। সেই বোর্ডের চেয়ারম্যান হচ্ছেন রাষ্ট্রমন্ত্রী প্রদীপ ভট্টাচার্য্য। কনট্রাক্ট লেবার আইন অনুযায়ী যার যা পাওয়া উচিত তা সমস্তই পাবে এই সম্পর্কে কারো মনে কোন দ্বিধা এবং সংকোচ রাখার প্রয়োজন নেই।

[8-25—8-35 p.m.]

মালটিপ্লীইসিটি অফ ইউনিয়ন সম্বন্ধে সরকারের মত দ্ব্যর্থহীন ভাষায় এখানে আমরা প্রকাশ করেছি। মাননীয় মুখ্যমন্ত্রী বিভিন্ন সময় এই কথা বলেছেন বিভিন্ন জায়গায়,

চেম্বারের মিটিং-এ যখন গিয়েছেন তখনও বলেছেন, বিধানসভায় বলেছেন, আপনারা যখন ডেপুটেশন নিয়ে গিয়েছেন তখনও বলেছেন। তাঁর কথাই আমি মনে করিয়ে দিতে চাই,

গভর্নমেন্ট ফেভার করেন না, এনকারেজ করেন না। কেন করেন না, তাই সেই অডি-নেন্স, মাননীয় সদস্য শ্রীগিরিজা মুখার্জী এবং শ্রীনিরঞ্জন ডিহিদার যে কথা বলেছেন, তাদের আমি জানাচ্ছি সেই অডিনেন্সের একটা ধারা আমরা ট্রেড ইউনিয়ন এ্যাক্টের এ্যামেন্ডমেন্টের দিন বলেছিলাম যার প্রতিবাদে জ্যোতিবাবু বলেছিলেন, '১৯২৬ সালে, ইংরাজ আমলে যে অধিকার সংগ্রাম করে অর্জন করেছিলাম, এই রি-এক্সনারী মিনিষ্টার গোপাল দাস নাগ ১ বছর মন্ত্রী হয়েই আমাদের সেই ৫০ বছরের সংগ্রামলব্ধ অধিকারকে কেড়ে নিতে চলেছে।' সেটা আজকে যে দুর্ভোগে ভুগছে, সেটাকে আমরা ভিসুয়ালাইস করতে পারলাম। এটা আমাদের দুর্ভাগ্য যে আপনারা আজ করছেন, দু-বছর আগে আমরা অনুভব করতে পেরেছিলাম যে দিন আগতপ্রায়, এর জ্বালায় জর্জরিত হবেন, নিগৃহীত হবেন, বিধানসভায় তাই সেদিন আইন করতে চেয়েছিলাম যে ট্রেড ইউনিয়ন এ্যাক্টের পরিবর্তন দরকার। যে ১৫ পারসেন্ট-এর কথা বললেন সেখানে আমি বলেছিলাম মিনিমাম ২০ পারসেন্ট না হলে রেজিস্ট্রেশন হবে না। তার প্রতিবাদে আপনারা রাষ্ট্রপতির কাছে টেলিগ্রাম করেছিলেন যে, ১৯২৬ সালে ইংরাজ সরকারের বিরুদ্ধে আন্দোলন করে যে অধিকার অর্জন করেছিলাম, ট্রেড ইউনিয়ন রাইট, এই রি-এক্সনারী কংগ্রেস সরকার সেই ট্রেড ইউনিয়ন রাইট কেড়ে নিতে চাইছেন। আমি হতভম্ব শুনে যে, আজকে নিরঞ্জনবাবু বললেন ১৫ পারসেন্ট-এর কম হলে কাউকে নেগোসিয়েশন টেবিলে আপনি রাখতে পারবেন না। এই কথাই আমি বলেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের আমি জানাতে চাই যে, যে কথা ওরা বললেন, তার থেকে একটু বেশী ব্যবস্থা আমরা করতে চলেছি। যে কমপ্রিহেনসিভ ইনডাষ্ট্রিয়াল রিলেশন বিল আসবে তাতে হয়ত এই ধারা প্রবর্তন হবে, আমি আমার ভাষণে বলেছি, যদি সেই বিল আসতে দেরি হয় তাহলে বিধানসভায় আমি অনুরূপ আইন পাশ করব, সেখানে

Corporate negotiating body proportionate to all the registered Trade Unions in hat unit enjoying the minimum support of 15 per cent. workmen will be formed or negotiating at bipartite or tripartite level.

অন্য কারো অধিকার থাকবে না, এই আইনের কথাই বলা হয়েছে এবং বলা আছে। কিন্তু সোল রেকগনিশন এবং সোল বার্গেনিং এজেন্সির যে মিনিমাম কনডিশন আমরা করতে চাই তাতে কম করে ৭৫ পারসেন্ট ওয়ার্কার যদি সঙ্গে না থাকে তাহলে সেই ইউনিয়নকে সোল বার্গেনিং এজেন্সি হিসাবে রেকমেনডেশন দেওয়া যাবে না। ৫১ পার-সেন্ট-এর কমকে রেকগনিশন দিলে বড় বড় জায়ান্ট আন্ডারটেকিং-এ বিভ্রাট সৃষ্টি করা যাবে না। রেকগনিশনের কথা বলেছেন, ৭৫ পারসেন্ট হলে হবে। গিরিজাবাবু স্পেশাল কেস বলেছেন কেশরাম রেয়ন, আমি জানি না কার অপরাধে ৬ মাস কেশরাম রেয়ন বন্ধ ছিল, ওটা গিরীজাবাবুর বাড়ীর কাছাকাছি, তিনি জানতে পারেন। কিন্তু আমি জানি সরকারী প্রচেষ্টায় কেশরাম রেয়ন খুলেছিল এবং ঐ চুক্তিতে শ্রমিকদের বেতন বৃদ্ধি এককালীন হচ্ছে ৭৫---১৫---৯০ টাকা। তাহলে কেন বন্ধ করলেন, গিরিজাবাবুদের ইউনিয়ন বলতে পারবেন, আমি জানি না। তবে শ্রমিক-মালিক ডেপুটেশনের ফলে বন্ধ হয়েছে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেশরাম রেয়নের একটা ইতিহাস আমি লক্ষ্য করেছিলাম, ১৯৬৭-৬৮ সাল থেকে এই কারখানাটির একটা ধারা হচ্ছে এত সুন্দর ট্রেড ইউনিয়ন এবং ম্যানেজমেন্টের রিলেশন যে বছরে একবার লক-আউট সেখানে হবেই এবং কম পক্ষে ৯০ দিন বন্ধ থাকবে। আমার মনে আছে ১৯৭১ সালে রাষ্ট্রপতির শাসনের সময় রাজ্যপাল যখন চুঁচুড়াতে যান তখন আমাকে রাজ্যপালের সঙ্গে স্পেশাল ইন্টারভিউ নিয়ে এই কথা বলতে হয়েছিল যে কেশরাম রেয়ন বলে আমাদের এখানে একটা কারখানা আছে, সেটা দীর্ঘদিন লক-আউট য়ে পড়ে আছে। সেটি সম্বন্ধে যদি আপনি শ্রমদপ্তরকে না বলেন তাহলে এটা খোলা ম্ভব নয়, কারণ এটা নিয়ে তো কোন আলোচনা হচ্ছে না।

কিন্তু দুভার্গ্যক্রমে যেহেতু আমি কিছুদিন মন্ত্রী ছিলাম তার জন্য আমার পক্ষে লেবার কমিশনার-এর অফিসে গিয়ে এটা করা যায় না। রাজ্যপালের নির্দেশে শ্রমদপ্তরের সচিব রাইটার্স বিল্ডিংস-এ আমাকে ডেকেছিলেন। তখনও কিন্তু গিরিজাবাবুর ইউনিয়ন সেই চুক্তিতে স্বাক্ষর দেননি। অর্থাৎ তাঁরা এই লক-আউট আরও দীর্ঘতর করতে চেয়েছিলেন। গত বছরের প্রতিশ্রুতি আমি সম্পূর্ণ পালন করেছি। এগ্রিমেন্ট-এ আপনার ইউনিয়ন-এর প্রতিনিধি অরুন সেন সই করেননি।

Jt is a fact, if you are interested you can challenge it.

চটকলের ধর্মঘটের কথা বলেছেন। এ বিষয়ে উত্তর দেবার আগে আমি খুব বিনীতভাবে জিজ্ঞাসা করি পশ্চিমবঙ্গে চটকল শ্রমিকদের মধ্যে যে দ্বিপাক্ষিক চুক্তি মুখ্যমন্ত্রী ও আমার চেষ্টায় হয়েছিল সেই চুক্তি যদি লজ্জাকর তাহলে অনুরোধ করে একথা জানাবেন কি সারা ভারতে অনুরূপ চুক্তি চালু করার জন্য ভারতের অন্যান্য প্রদেশে ধর্মঘট করলেন কেন? মধ্যপ্রদেশ, অন্ধ্র, বিহারে ওয়েষ্ট বেঙ্গলের চুক্তি যদি লজ্জাকর হয় তাহলে সেখানে এই চুক্তি চালু করার জন্য ধর্মঘটের কেন প্রয়োজন ছিল? আমার কাছে লেখা চিঠি আছে, আপনাদের দলের নেতার হাতের লেখা দেখলেই চিনতে পারেন। ১।২।৩ করে প্রত্যেকটি সর্ত্তের উপর চুক্তি করেছি, এর কোন অংশ বাদ দিইনি—হতে পারে ৫ টাকার জায়গায় ২ টাকা এবং কোন আইটেম-ই বাদ দিইনি। আপনাদের দলের লোকের লেখা। আর একটা কথা বলব পশ্চিমবঙ্গ সরকার ধর্মঘট ভাঙ্গার কোন প্রচেষ্টা করেননি। পশ্চিম-বঙ্গ সরকার পুলিশ পাঠিয়েছিল আপনাদের নেতাদের পাহারা দেবার জন্য, অন্য কোন কারণের জন্য নয়। চুক্তি যা হয়েছিল তার কি ব্যাখ্যা হবে সেটা পর্য্যন্ত অপেক্ষা না করে তা পাঠমাত্রই আপনারা প্রত্যাহার করলেন। যাহোক আমি আর সেই পুরানো কাহিনীর মধ্যে যেতে চাই না। বেষ্টারউইচ সাহেব খুব রাইটলি একটা জায়গায় বলেছেন যার জন্য আমি খুব দুঃখিত ও লজ্জিত। পশ্চিমবঙ্গ বিধানসভা সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব পাশ করেছিল তা যে কোন কারণেই হোক আমরা তাকে কার্য্যকরী করতে পারিনি, মাননীয় মুখ্যমন্ত্রী এই সভায় যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা রক্ষা করতে পারিনি।

[8-35—8-47 p.m.]

মিঃ বেষ্টারউইচ সাহেবের অবগতির জন্য আমি জানাচ্ছি যে এই বিধানসভায় প্রস্তাব পাশ হওয়ার পর পশ্চিমবঙ্গের মন্ত্রিসভা সিদ্ধান্ত গ্রহণ করেন রুগ্ন এবং ক্লোজড ইনডাষ্ট্রিগুলির ম্যানেজমেন্ট ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট এ্যান্ড রেগুলেশান এ্যাক্টে গ্রহণ করার জন্য এবং পশ্চিমবঙ্গ সরকার রুগ্ন এবং ক্লোজড টি গার্ডেন্সের ম্যানেজমেন্ট গ্রহণ করবার জন্য আইনের খসড়া তৈরী করেন। আইনের খসড়া যখন আমরা এ্যাডভোকেট জেনারেলের কাছে পাঠাই তিনি মত দেন যে পশ্চিমবঙ্গের বিধানসভার এইরকম ধরণের কোন আইন করার লিগ্যাল কম্পিট্যান্স নেই, তুমি এই আইন করার অধিকারী নও, তখন আমি ললিত নারায়ণ মিশ্র ছিলেন ঐ দপ্তরের মন্ত্রী, তাঁর কাছে যাই, গিয়ে বলি যে এই অবস্থা, আপনারা একটা কিছু করুন। তিনি বলেন যে আমরা করব। তারপর মন্ত্রি পরিবর্তন হয়ে যাওয়ার পর ডাঃ দেবীপ্রসাদ চট্টোপাধ্যায় মহাশয়ের কাছে সেই আইনের খসড়া আমরা পাঠাই। আমরা পাঠানমাত্র তিনি টাস্ক ফোর্স এ্যাপয়েন্ট করেন, সেই টাস্ক ফোর্সের রেকমেন্ডেসান সব দেখেছেন এবং টাস্ক ফোর্স পশ্চিমবঙ্গ সরকার যে লাইনে আইন করতে চেয়েছিলেন সেই লাইনে রেকমেন্ড করেন যে রুগ্ন এবং বন্ধ চা-বাগানগুলির দায়িত্ব সরকার নেবার জন্য, ম্যানেজমেন্ট টেকওভার করার জন্য টি এ্যাক্টের এ্যামেন্ডমেন্ট করতে হবে এবং টি এ্যাক্ট এ্যামেন্ড করে ম্যানেজমেন্ট গ্রহণ করবার পর আইদার স্টেট এজেন্সি কর্পোরেশান অথবা প্রাইভেট সেকটর কর্পোরেশানের হাতে পরিচালনার দায়িত্ব দেওয়া হবে রিভাইজ করার জন্য। পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী এই সম্বন্ধে কথা বলে একটা কর্পোরেশানের কাঠামো করেছেন, সেই কাঠামোর কিছু অদল-বদল দরকার আছে জাতীয় স্বার্থে, সরকারের স্বার্থে এবং শ্রমিকদের স্বার্থে। সেটা আমরা এখনও বিবেচনা করছি। আমার মনে হয় ৭।৮ মাসের মধ্যে আমরা তার ফাইনাল সেপ দিতে পারব। আপনারা বলতে পারেন দেরি করছেন কেন। দেরি করি না করি

কিছু যায় আসে না, কারণ, টি এ্যাক্টের যে এ্যামেন্ডমেন্ট সেটা পার্লামেন্টে না হওয়া পর্যন্ত ভারত সরকারেরও এই অধিকার আসবে না ক্লোজড এন্ড সিক টি গার্ডেনস গ্রহণ করার, তখন পর্যন্ত এই কর্পোরেশান করেও ম্যানেজমেন্ট নিতে পারব না। সুতরাং আমাদের পক্ষ থেকে দেরি হবে না, টি এ্যাক্টের এ্যামেন্ডমেন্টের জন্য আমরা চাপ দিচ্ছি। আমরা শুনছি এবং কাগজে পড়ছি, ডাঃ ডি. পি. চট্টোপাধ্যায় মহাশয় লাস্ট মিটিং-এ ৫।৬ দিন আগে এখানে এ্যানাউন্স করে গেছেন যে তাঁরা এই আইন শীঘ্রই পরিবর্তন করে ঐ ক্লোজড এন্ড সিক টি গার্ডেনসের দায়িত্ব গ্রহণ করবার অধিকার গ্রহণ করবেন। আমি মাননীয় বেণ্টারউইচ সাহেবকে আশ্বাস দিতে পারি যে এটা সরকারের প্রতিশ্রুতি, এটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের প্রতিশ্রুতি এটা প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর প্রতিশ্রুতি এবং সর্বোপরি এই বিধানসভায় সর্বসম্মতিক্রমে গৃহীত সিদ্ধান্ত যার দ্বারা আমরা পরিচালিত হতে বাধ্য। আইনগতভাবে, নীতিগতভাবে এটা আমরা কার্যকরী করতে বাধ্য এবং যতদিন না এই ব্যবস্থা সম্পূর্ণ হয় ততদিন পর্যন্ত শ্রমদপ্তরের পক্ষ থেকে এবং সরকারের পক্ষ থেকে আমি প্রতিশ্রুতি রাখছি যে আমরা নিরলস প্রচেষ্টা চালিয়ে যাব এবং ভারত সরকারকে দিয়ে এই কাজটা করিয়ে নেবই। প্রভিডেন্ট ফান্ড সম্বন্ধে যে যে অভিযোগ রয়েছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সম্পূর্ণ জ্ঞানের অভাবে হয়েছে। এঁদের জানা নেই যে রিসেন্টলি পার্লামেন্টে প্রভিডেন্ট ফান্ড এ্যাক্টের এ্যামেন্ডমেন্ট হয়েছে এবং সেই এ্যামেন্ডমেন্টের ফলে এঁদের প্রতিনিধিরাও ভোট দিয়েছেন, সেই এ্যামেন্ডমেন্টের ফলে ছিটে-ফোঁটা যে ক্ষমতা পশ্চিমবঙ্গ সরকারের ছিল প্রসিকিউসান করা বা কোনকিছু ব্যবস্থা অবলম্বন করা সেটাকে কেড়ে নিয়ে ঐ ব্যুরোক্রাট রিজিওন্যাল প্রভিডেন্ট ফান্ড কমিশনারের হাতে তুলে দিয়েছেন, দিয়ে এসে এই বিধানসভায় কান্নাকাটি করছেন যে গোপালবাবু আমাদের বাঁচান, প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা হচ্ছে না। মাননীয় বেণ্টার-উইচ সাহেবের অবগতির জন্য আমি জানাই আমরা সত্যই দুঃখিত ডিলে ইন দি প্রোসেসিং অব এ্যাডজুডিকেসান কেসেস-এর জন্য। এটাকে ডিসেন্ট্রালাইজ করার জন্য প্রস্তাব আমরা নিয়েছি। আপনি জানেন দুর্গাপুরে আমরা অনুরূপ কোর্ট করেছি, জলপাইগুড়ি অথবা শিলিগুড়িতে আমরা অনুরূপ কোর্ট করতে যাচ্ছি। কিন্তু ডিলে ইন দি এগজিস্টিং সিসটেম বা, অরিজিন্যাল কনসেপ্সান যা তাতে এই উইকনেস ইজ ইনহেরেন্ট ইন দি এগজিস্টিং সিসটেম, এই সিসটেমের যদি না পরিবর্তন করতে পারেন তাহলে এক্সপিডিসাস প্রসেসিং কিছুতেই হবে না। আমি ট্রাইব্যুনালের জাজেদের সঙ্গে মিটিং করেছিলাম, তাঁরা কিছু সাজেসান ৭।৮ দিন আগে আমাকে লিখিতভাবে দিয়েছেন যে আপনি এগুলি কোনরকমে ইনট্রোডিউস করুন, তাহলে প্রসেসিং আরো কুইক হবে। সেগুলি আমরা পরীক্ষা করে দেখছি। যত দ্রুত পারি তাঁরা যা যা চেয়েছেন তা আমরা করে দেব এবং এটা করে দিলে আমার মনে হয় প্রসেসিং সুইফ্‌ট হবে। আপনার এই প্রস্তাব আমি সর্বান্তঃকরণে গ্রহণ করলাম যে জলপাইগুড়ি, জলপাইগুড়ি ঠিক বলতে পারছি না, ইট মে বি অলসো ইন শিলিগুড়ি, কমিউনিকেশানের সুবিধার জন্য জলপাইগুড়ি অথবা শিলিগুড়িতে যে কোন জায়গায় একটা সেন্টার করব। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বোধ হয় গ্রান্টের উপর কাটমোশান আছে, সেই কাটমোশানের বিরোধিতা করে আমার এই গ্রান্টের মঞ্জুরির জন্য আবেদন করছি এবং আশা করছি যে গিরীজাবাবু সমস্ত অবস্থা উপলব্ধি করে তাঁর কাটমোশান প্রত্যাহার করে নেবেন।

**Mr. Speaker :** I put all the cut motions under demand No. 42 to vote, except Nos. 6, 7 and 8, on which, I understand, division will be demanded.

The motion of Dr. Sk. Omar Ali that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri Girija Bhusan Mukhopadhyaya that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the demand be reduced by Rs. 100, was then put and a division taken with the following result ;

NOES—57

Abdul Bari Biswas, Shri,
Abdus Sattar, Shri.
Abul Barkat Atawal Ghani Khan Chowdhury, Shri.
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Mrityunjoy,
Basu, Shri Ajit Kumar (Mid.).
Bhattacharyya, Shri Pradip.
Bose, Shri Lakshmi Kanta.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Das, Shri Barid Baran.
Deshmukh, Shri Netai.
Dutta, Shri Adya Charan.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Sibdas.
Mukherjee, Shri Subrata.
Mukhopadhaya, Shri Subrata.
Nag, Dr. Gopal Das.
Nurul Islam Molla, Shri.
Nurunnesa Sattar, Shrimati.
Palit, Shri Pradip Kumar.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Debendra Nath.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Saraogi, Shri Ramkrishna.
Sen, Shri Bholanath.

NOES—57

Singha, Shri Lal Bahadur.
Sinha, Shri Atish Chandra.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—2

Besterwitch, Shri A. H.
Shish Mohammad, Shri.

The Ayes being 2 and the Noes 57, the motion was lost.

The motion of Dr. Gopal Das Nag that a sum of Rs. 4,81,65,000 be granted for expenditure under Demand No. 42, Major Head : "287—Labour and Employment.", was then put and agreed to.

**Demand No. 48**

The motion of Dr. Gopal Das Nag that a sum of Rs. 24,23,000 be granted for expenditure under Demand No. 48, Major Heads : "295—Other Social and Community Services, and 495—Capital Outlay on Other Social and Community Services.", was then put and agreed to.

**Demand No. 61**

The motion of Dr. Gopal Das Nag that a sum of Rs. 2,59,46,000 be granted for expenditure under Demand No. 61, Major Heads : "320— Industries (Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 720—Loans for Industrial Research and Development (Closed and Sick Industries), and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries), was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 8.47 p.m. till 1 p.m. on Friday, the 22nd March, 1974, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution in India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Friday, the 22nd March 1974, at 1 p.m.

### Present :

Mr. Speaker (SHRI APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 9 Ministers of State, 2 Deputy Ministers and 152 Members.

(1-00—1-10 p.m.)

### Oath or Affirmation of Allegiance

**Mr. Speaker** : Honourable Members, any of you who have not made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

(There was none to take oath)

### STARRED QUESTINS
### (to which oral answers were given)

**গ্রামাঞ্চলে রাস্তাঘাট ইত্যাদির কাজ বন্ধ রাখতে কেন্দ্রিয় সরকারের প্রস্তাব**

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৩।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের রাস্তা, সেতু, কালভার্ট, কুসওয়ে ইত্যাদির কাজ বন্ধ করার জন্য প্রস্তাব দিয়েছেন; এবং

(খ) সত্য হ'লে—

(১) কোন্ সময়ে ঐরূপ প্রস্তাব এসেছে, ও

(২) এ বিষয়ে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Shri Ramkrishna Saraogi :**

(ক) (খ) রাজ্য সরকারের খাতে এরূপ কাজ বন্ধ করার কোন প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট হইতে সরাসরী আসে নাই; তবে কেন্দ্রীয় সরকারের সাহায্য ১১·৬৯ পারসেন্ট হ্রাস পাওয়ায় সড়ক উন্নয়নের বরাদ্দ নেট ৩·৮১ কোটি টাকা হইতে ৩·৩২ কোটি টাকায় কমান হইয়াছে। ইহার ফলে রাস্তা নির্মাণের কাজ কিছুটা মন্থর করা হইয়াছে। এই হ্রাস করিবার সিদ্ধান্ত গত নভেম্বর ১৯৭৩ সালে কার্যকর হয়। এই ব্যবস্থা স্বল্প মেয়াদী অর্থাৎ ১৯৭৩-৭৪ সালের জন্য প্রযোজ্য হওয়ায় অন্য কোনও ব্যবস্থা লওয়া হয় নাই।

**Shri Kashinath Misra :**

মাননীয় মন্ত্রিমহাশয়, জানাবেন কি ফোর্থ ফাইভ-ইয়ার প্ল্যানে কত কিলোমিটার রাস্তার জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছিল এবং বর্তমানে কত কিলোমিটার রাস্তা হয়েছে এবং কত টাকা খরচ হয়েছে?

**Shri Ramkrishna Saraogi :**
মাননীয় সদস্যরা জানেন যে মোটামুটি সিদ্ধান্ত করা হয়েছিল যে প্রত্যেক এসেম্বলী কনস্টিটিউয়েন্সীতে একটি রাস্তা কনস্ট্রাক্ট করার জন্য। সেই অনুযায়ী প্রায় ৩২০০ কিলোমিটার রাস্তা স্যাংশন করা হয়েছিল এবং এই যে ৩২০০ কিলোমিটার রাস্তার কস্ট আনুমানিক ৭৫ কোটি টাকা ছিল। তারমধ্যে ৩৪ কোটি টাকার রাস্তা স্যাংশন হয়, তারমধ্যে এ বছর ১৯৭৩-৭৪ সালে কাজ সুরু করেছি এবং এই বাবদ ইতিমধ্যে ৫·৮০ কোটি টাকা এ পর্য্যন্ত খরচ করতে পেরেছি।

**Shri Kashinath Misra :**
মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে আমাদের ৩২০০ কিলোমিটার রাস্তা করার জন্য প্রতিটি কনস্টিটিউয়েন্সী, ৭৫ কোটি টাকা ধরা হয়েছিল, কিন্তু এতে কোন স্পিল ওভার হয়েছে কিনা বলতে পারেন কি?

**Shri Ramkrishna Saraogi :**
হ্যাঁ।

**Shri Kashinath Misra :**
তাহলে মাননীয় মন্ত্রী দয়া করে জানাবেন কি সেকেন্ড এন্ড থার্ড প্ল্যানের কোন কাজ স্পিল ওভার হয়েছে কিনা?

**Shri Ramkrishna Saraogi :**
সেকেন্ড এন্ড থার্ড প্ল্যানের পর আমরা যখন ফোর্থ প্ল্যানের কাজ সুরু করেছিলাম, সেই সময় সেকেন্ড এন্ড থার্ড প্ল্যানে প্রায় ২০ কোটি টাকার কাজ স্পিল ওভার হয়ে এসেছিল।

**Shri Kashinath Misra :**
মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, ফিফ্‌থ ফাইভ ইয়ার প্লানে যে টাকা তা কি স্পিল ওভার হয়ে আসছে?

**Shri Ramkrishna Saraogi :**
প্রায় ৮০ কোটি টাকার উপর কাজ ফিফ্‌থ ফাইভ ইয়ার প্লানে স্পিল ওভার করে আসছে।

**Shri Subrata Mukherjee :**
মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে প্রত্যেকটা বিধানসভা কেন্দ্রে একটা করে রাস্তা করবার কথা আছে। তা আপনারা কতগুলি রাস্তা করতে বাধা পাচ্ছেন এবং সে বাধা অতিক্রম করবার জন্য কি চেষ্টা করছেন?

**Mr. Speaker :** The question is vague.

**Shrimati Nurunnesa Sattar :**
আমার কেন্দ্রে পূর্বস্থলীতে কোন রাস্তা ছিল না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সেখানে রাস্তা করা হবে কিনা?

**Shri Ramkrishna Saraogi :**
প্রত্যেকটা রাস্তা সম্পর্কে ডিটেলস বলা মুস্কিল। নোটীশ দিলে বলতে পারবো।

**Shri Phani Bhusan Singhababu :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কংসাবতী লিং রুটের যে রাস্তা তার টাকা খরচ করা হয়েছে কিনা?

**Shri Ramkrishna Saraogi :**

আমি আগেই বলেছি যে এক একটা রাস্তা সম্পর্কে বলতে পারবো না, নোটীশ দিলে বলতে পারবো।

**Shri Phani Bhusan Singhababu :**

মাননীয় মন্ত্রী মহাশয় আগে বলেছেন যে ৩২ কিলো মিটার রাস্তা প্রতি নির্বাচন কেন্দ্রে দেওয়া হবে। তা আমার প্রশ্ন যে প্রত্যেকটি কনষ্টিটিউয়েন্সিতে দেওয়া হয়েছে কিনা?

**Shri Ramkrishna Saraogi :**

প্রত্যেক কনষ্টিটিউয়েন্সি বললে হয় না, যেমন ধরুন আমার কনষ্টিটিউয়েন্সি বড় বাজার সেখানে রাস্তা হয়নি।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এম, এল, এ-রা যে রাস্তার প্ল্যান দিয়েছিলো সেই ৩২ কিলো মিটার রাস্তা, তার টাকা যাতে আথিক বছরে পান, এবং ঐ রাস্তা করতে গেলে কত টাকার প্রয়োজন হবে এবং সরকারই বা কত টাকা দিয়েছেন তা জানাবেন কি?

**Shri Ramkrishna Saraogi :**

আমি আগেই বলেছি যে এই ৩২ কিলো মিটার যে রাস্তার কথা বলা হয়েছে তা কমপ্লিট করতে গেলে ৭৫ কোটি টাকার উপর টাকা দরকার। আমরা দেখেছি যে আমারা সেখানে মাত্র ৫ কোটি টাকা পেয়েছি।

**Shri Abdul Bari Biswas :**

তাহলে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি যে আপনি যে ৭৫ কোটি টাকার মধ্যে ৫ কোটি টাকা পেয়েছেন সমস্ত এম, এল, এ-র রাস্তা গ্রহণ করলে আরো আমাদের ৭০ কোটি টাকার দরকার হবে, সেই টাকা পূরনের জন্য আপনি আগামী বৎসরে কি ব্যবস্থা করছেন জানাবেন?

(1-10—1-20 p.m.)

**Shri Ramkrishna Saraogi :**

এই ৭৫ কোটি টাকার কাজ কিভাবে ফিফ্‌থ প্ল্যানের মধ্যে শেষ হতে পারে সেটা চিন্তা করেছিলেন। কিন্তু আমরা দেখছি ৭৫ কোটি টাকার কাজ অর্থাভাবে ফিফ্‌থ প্ল্যানের মধ্যে সম্পূর্ণ করা মুশকিল। তাই কিছু কাজ সিক্সথ্‌ প্ল্যানের মধ্যে স্পিল ওভার হতে পারে।

**Shri Nasiruddin Khan :**

এই যে ৩২শো কিলো মিটার রাস্তা করবার জন্য স্থির করেছিলেন এটা কনস্টিটিউয়েন্সী ওয়াইজ কোটা করেছিলেন না এ্যাপ্রক্সিমেট করেছিলেন?

**Shri Ramkrishna Saraogi :**

এ্যাপ্রক্সিমেট হবে তো নিশ্চয়ই। তবে এক একটা রাস্তা কত কিলো মিটার হবে সেটা আমরা মোটামুটি ঠিক করি, ৩২ কিলো মিটার হবে।

**Shri Mohammad Dedar Baksh :**

এই রাস্তাগুলোর ল্যান্ড প্ল্যান তৈরী হয়েছে কিনা? যদি না হয়ে থাকে কবে নাগাদ হবে?

**Shri Ramkrishna Saraogi :**

সমস্ত রাস্তার ল্যান্ড প্ল্যান এক সঙ্গে হওয়া মুশকিল। আমরা সে সম্পর্কে কাজ করছি। আমাদের যা যা করণীয় যার মধ্যে খরচ না লাগে সেটা করে যাচ্ছি। কিন্তু টাকার অভাবে বেশী কাজ করতে পারছি না।

**Shri Abdul Bari Biswas :**

আমারা নিজেরা ভলেনটিয়ারিলী রাস্তার নাম দিইনি। চেয়েছিলেন তাই দিয়েছি। এখন যা বলছেন তাতে দেখা যাচ্ছে তিন বছর কোন রাস্তায় হাত পড়বে না। এখন যে এসোও-রেন্স দিয়েছি নির্বাচন ক্ষেত্রে রাস্তার ব্যাপারে তাতে আমাদের পিঠের চামড়া বাঁচানোর জন্য কি করবেন জানাবেন কি?

(নো রিপ্লাই)

**Shri Narayan Bhattacharya :**

একথা কি সত্য যে কথা বলেছিলেন যে প্রত্যেক কেন্দ্রে একটা রাস্তা করবেন তা করেন নি উপরন্তু পূর্ত্ত বিভাগ ভুল তথ্য পরিবেশন করেন এবং তার ভিত্তিতে মুখ্যমন্ত্রী মাসান্তিক ভাষণে বলেন কুমারগ্রামে রাস্তা তৈয়ারী হয়েছে। অথচ কুমারগ্রামে কোন রাস্তা তৈয়ারী হয় নি আমি জানি। এটা কি সত্য?

**Mr. Speaker :** You can put supplimentaries for eliciting information but you cannot supply information to the Hon'ble Minister.

**Shri Sachinandan Sau :**

যে রাস্তা অনুমোদন করেছেন এবং এক দেড় মাইলের মতো কাজ করেছেন সেগুলো কি বন্ধ থাকবে?

**Shri Ramkrishna Saraogi :**

আমি আগেও বলেছি অনেক রাস্তার কাজ সুরু করেছি। তবে ইনডিভিজুয়াল রাস্তার সম্বন্ধে বলতে পারছি না। যে রকম ফাইন্যানসিয়াল পজিসান আছে সেই রকম কাজ করা হবে।

**Shri Sachinandan Sau :**

যে রাস্তা অনুমোদিত হয়েছে এবং সেই রাস্তার কাজ আরম্ভ হয়ে বন্ধ হয়ে আছে, সেই রাস্তাগুলির বন্ধ করার নির্দেশ আপনারা দিয়েছেন, না সেই রাস্তাগুলির কাজ চলবে, এটা মন্ত্রি মহাশয় জানাবেন কি?

**Shri Ramkrishna Saraogi :**

অনারেবল মেম্বারদের আমি এটা জানিয়ে দিই, যে রাস্তার উপর কাজ আরম্ভ হয়েছে আমাদের এমন কোন ইচ্ছা নেই যে সেই রাস্তার কাজ এখন বন্ধ করে রাখি, কিন্তু আমাদের হাতে যদি টাকা ঠিকভাবে না আসে তাহলে এখন এই ষ্টেজে বলা খুব মুস্কিল প্রত্যেকটি রাস্তার কাজ যে আরম্ভ হয়েছে সেই কাজ আমরা চালিয়ে যাব। এই বিষয়ে নিশ্চয় পরে আপনাদেরকে জানাব।

**Shri Nandalal Gurung :**

আমাদের দার্জিলিং-এর রাস্তাগুলির কাজ বন্ধ হয়ে গেছে। আপনি জানেন দার্জিলিং খুব ব্যাক-ওয়ার্ড এরিয়া। আর কিছুদিনের মধ্যেই সেখানে বর্ষা নেমে যাবে। এখন গুডস যদি ঠিকমত না গিয়ে পৌঁছায় তাহলে রাস্তা সারানো এবং তৈরী করার কাজ বন্ধ হয়ে যাবে—বর্ষার আগেই যাতে রাস্তাগুলির কাজ শেষ হয় সেই কথা বিবেচনা করে তাড়াতাড়ি-গুডস সরবরাহ করার কথা চিন্তা করবেন কিনা এ্যাজ এ স্পেশাল কেস ফর দার্জিলিং-মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

(নো রিপ্লাই)

**Preservation of ancient monuments, tombs, mosques and Darhgas in Furfura**

***119.** (Admitted question No. *18.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) the steps, if any, taken by Govarnment to preserve the tombs of Hazrat Shah Syed Husain Bokhari, Kala Khandkar and Munshi Ganimat-ullah on the bank of the river Kausaki at Furfura in Hooghly district ;

(b) if the Government has any proposal to preserve the ancient mosques of Gobardhan Haldar and that of Jamadarpara at Furfura ;

(c) whether Government feels the desirability of protecting the ancient monuments, tombs, mosques, Darhgas in Furfura ; and

(d) if so, the action proposed to be taken by Government in this regard ?

**Shri Subrata Mukhopadhaya :** (a) No steps taken so far.

(b) No.

(c) Yes, provided they come within the statutory definition of "historical monument".

(d) Inspection of the sites and study of historic records will be taken up.

**Shri Md. Safiullah :**

কৌশকী নদীর পাড়ের এই সমস্ত অমূল্য প্রত্নতাত্বিক নিদর্শন এখন অবলুপ্তির পথে--এটা খুব দুঃখের কথা এ সম্বন্ধে কোন খোঁজ-খবর রাখেন না, জার্মানি থেকে একটা আর্টিকেল বেরিয়েছিল এবং আপনি শুনলে অবাক হয়ে যাবেন সারা পশ্চিমবাংলার মধ্যে দ্বিতীয় প্রাচীন মসজিদ এই ফুরফুরায় অবস্থিত। কাজেই এই ধরণের মনুমেন্ট সম্বন্ধে সরকারের তরফ থেকে ইতিমধ্যে কোন খোঁজ-খবর করেছেন কিনা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Subrata Mukherjee :**

স্যার, কেন্দ্রীয় সরকারের আইন অনুসারে এর সামগ্রিক খোঁজ-খবর করার দায়িত্ব তাদের। তাছাড়া স্টেট গভর্নমেন্ট থেকে খোঁজ-খবর করার জন্য নতুন আইন তৈরী হয়েছে। কিন্তু যে সমস্ত জায়গায় খোঁজ-খবর করা হচ্ছে, এক্সপ্লোরেসন হচ্ছে তারমধ্যে এটা আসেনি। আমি এটা শুনে রাখলাম ব্যক্তিগতভাবে এবং পরবর্তীকালে এ সম্বন্ধে নিশ্চয় ব্যবস্থা অবলম্বন করা হবে।

**Shri Md. Safiullah :**

আপনি বলেছেন হিস্টোরিক্যাল মনুমেন্টের আওতায় যদি এটা পড়ে তাহলে আমরা দেখবো। এই স্ট্যাটুটরি ডেফিনিসান কি—

"Yes, they come within the statutory definition of historical monument."

আপনি কি জানাবেন—

May I please know what is the definition of the historical monument ?

**Shri Subrata Mukherjee :**

এটা আন্ডার ২(৩) এ্যাক্‌ট অব ১৯৫৭, এখানে পরিষ্কারভাবে ডেফিনিসান দেওয়া আছে এবং সেই ডেফিনিসানের আওতায় যেটা পড়বে সেটা হবে। তবে আমি মনে করি জাঙ্গীপাড়ার কাছে ঐ যে মুসলিম পিলগ্রিমেজ রয়েছে এটার এক্সপ্লোর করা প্রয়োজন। এটা আমি এখন নজরের মধ্যে নিয়ে এলাম, এ সম্বন্ধে আমি চেষ্টা করবো যাতে অনুসন্ধান করা যায়।

**Shri Md. Safiullah :**

অত্যন্ত আনন্দের কথা যে আপনি এ্যাসিওরেন্স দিচ্ছেন। আরো জানাচ্ছি এই ফুরফুরায় সা আনোয়ার কুলি কলোসি বলে একজনের মসজিদ আছে। এটা অত্যন্ত প্রাচীন মসজিদ। ব্যাসল্টের নাস্তালিক টাইপ ইনসক্রিপসানের জিনিস আছে, যেটা অত্যন্ত দুষ্প্রাপ্য জিনিস, দ্যাট ইনসক্রিপসান ওয়াজ স্টোলেন। আমরা চেষ্টা করে আবার মসজিদে সেটা স্থাপন করে এসেছি। এইরকম সব মূল্যবান জিনিস নষ্ট হয়ে যাচ্ছে, ইনসক্রিপসান নিয়ে পালিয়ে যাচ্ছে, অথচ ফুরফুরা জাঙ্গীপাড়া থেকে মাত্র ৭।৮ কিলোমিটারের মত পথ। এই সমস্ত অমূল্য জিনিসগুলির খোঁজ-খবর করে রক্ষা করার দায়িত্ব নেবেন কি?

**Shri Subrata Mukherjee :**

মাননীয় সদস্য যে কথা বলেছেন এটা ঠিক, ফোরটিন্‌থ্ সেনচুরির বহু অমূল্য এ্যান্টিকুইটি আছে ওখানে, যা আমি নিজেই জানি না। তবে এক্সপ্লোরেসন করার ব্যবস্থা করবো পরবর্তীকালে।

### দুর্গাপুর ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউটে লুন্ঠন ও নাশকতামূলক কাজ

*১২০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ১৯৭৩ সালের ২৫এ ডিসেম্বরে দুর্গাপুর ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউটের (১) কয়েক লক্ষ টাকার যন্ত্রপাতি লুন্ঠিত হয়েছে, ও (২) অধ্যক্ষের কক্ষের গুরুত্বপূর্ণ ফাইল ও নথিপত্র ইত্যাদি পুড়িয়ে নষ্ট করা হয়েছে;

(খ) অবগত থাকলে, উক্ত লুন্ঠনের ও নাশকতামূলক কাজের সঙ্গে যারা জড়িত তাদের পুলিশ গ্রেপ্তার করতে সমর্থ হয়েছে কি না; এবং

(গ) লুন্ঠনকৃত দ্রব্যের মোট মূল্য কত এবং কি কি নথিপত্র নষ্ট করা হয়েছে?

(1-20—1-30 p.m.)

**Dr. Md. Fazle Haque :**

(ক) হ্যাঁ, তবে (১) লুন্ঠিত যন্ত্রপাতির মূল্য কয়েক লক্ষ টাকা নয় এবং
(২) অধ্যক্ষের কক্ষের নথিপত্র নষ্ট করার অভিযোগ সত্য নয়।

(খ) হ্যাঁ।

(গ) প্রায় চার হাজার টাকা। নথিপত্র নষ্ট হয় নাই।

**Shri Abdul Bari Biswas :**

দেখা গেছে যে কয়েক লক্ষ টাকার যন্ত্রপাতি লুট হয়নি, তবে ঘটনা সত্য—তাহলে মন্ত্রি-মহাশয় জানাবেন কি যে কত টাকার যন্ত্রপাতি নষ্ট হয়েছে?

**Dr. Md. Fazle Haque :**

৪ হাজার টাকার।

**Shri Puranjoy Pramanik :**

এই চার হাজার টাকার যন্ত্রপাতি লুট হবার জন্য কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**Dr. Md. Fazle Haque :**

তিনজনকে গ্রেপ্তার করা হয়েছে আর ৫৬ জনের বিরুদ্ধে গ্রেপ্তারী পরোয়ানা আছে।

**Shri Puranjoy Pramanik :**

এই যে লোক লুট করেছে তারা কোন্ রাজনৈতিক দলের অন্তর্ভুক্ত?

**Dr. Md. Fazle Haque :**

কোন রাজনৈতিক দলের নয়, এরা সব দুষ্কৃতকারী।

**Shri Abdul Bari Biswas :**

এই যে গ্রেপ্তার করা হয়েছে আমি মন্ত্রিমহাশয়ের কাছে জানতে চাচ্ছি যে কোন্ ধারা মতে গ্রেপ্তার করা হয়েছে?

**Dr. Md. Fazle Haque :**

৩৯৫ ও ৩৯৭ ধারা মতে গ্রেপ্তার করা হয়েছে।

### পৌরসভার নির্বাচন

*১২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী**ঃ পৌরকার্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আগামী জুলাই (১৯৭৪) মাসের মধ্যে পশ্চিমবঙ্গের অধিকাংশ পৌরসভার নির্বাচন অনুষ্ঠিত হইবে;

(খ) (১) সত্য হইলে, সরকার কলিকাতা কর্পোরেশনের নির্বাচনের দিন ধার্য করিয়াছেন কি;

(২) না করিয়া থাকিলে, উহার কারণ কি; এবং

(গ) ইহা কি সত্য যে, পৌরসভাগুলির আসন্ন নির্বাচনের পরিপ্রেক্ষিতে সরকার পশ্চিম-বঙ্গ পৌরসভা আইন সংশোধনের পরিকল্পনা বাতিল করিয়াছেন?

**Shri Subrata Mukherjee :**

(ক) হ্যাঁ।

(খ) (১) না;

(২) কলিকাতা পৌরসভার নানারূপ ত্রুটি-বিচ্যুতির জন্য সরকার ১৯৭২ সালের ২২শে মার্চ পৌরসভা বাতিল করেন। বাতিলাবস্থায় পৌরশাসনের কিঞ্চিত উন্নতি হইয়াছে। সরকার পৌরশাসনের আরও উন্নতি এবং কলিকাতা নাগরিক জীবনের সামগ্রিক উন্নতির জন্য আরও কিছুদিন পৌরসভাকে বাতিল করিয়া রাখিতে চান। সেইজন্য পৌরসভার নির্বাচনের দিন ধার্য্য করা সম্বন্ধে সরকার এখনও পর্য্যন্ত বিবেচনা করেন নাই।

(গ) না। বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**Shri Biswanath Chakrabarti :**

আমার ঐ প্রশ্নের মধ্যে দুটি প্রশ্ন আছে। একটি হচ্ছে কলকাতা পৌরসভা বাদ দিয়ে অন্যান্য মিউনিসিপ্যালিটির জন্য ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্ট যেটা বহুদিন ধরে চলে আসছে তাকে এমেন্ড করা হবে কিনা। আমি যতদূর জানি ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকারের আমলে একটা কমিটি তৈরী হয়েছিল সেই ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্টকে এমেন্ড করার জন্য এবং তারা যে রেকমেন্ডেসন করে সেই রেকমেন্ডেসন অনুসারে কি কাজ হবে?

**Shri Subrata Mukherjee :**

নূতন করে এ্যাক্ট পরিবর্তন করার ব্যবস্থা হয়েছে, সেই বৃটিশ আমলে ১৯৩২ সালের এ্যাক্ট যে এখনও আছে তাকে চেঞ্জ করার দরকার আছে। সেইজন্য আমাদের একটা ক্যাবিনেট সাবকমিটি তৈরী হয়েছে। স্বভাবতঃ ২ মাসের মধ্যে শেষ হয়ে যাবে বলে মনে করি।

**Shri Biswanath Chakrabarti :**

তাহলে বোঝা যাচ্ছে যে এই সেসনে ঐ ১৯৩২ সালের ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্টটি এমেন্ড করার বিল আসছে না। তাহলে এই অবস্থায় অন্যান্য মিউনিসিপ্যালিটিগুলি ঐ পূর্বের মিউনিসিপ্যাল এ্যাক্ট অনুসারেই কি নির্বাচন হবে?

**Shri Subrata Mukherjee :**

আমাদের বর্তমানের চিন্তা হচ্ছে যাতে ঐ এ্যাক্টকে চেঞ্জ করে নির্বাচন করা যেতে পারে। কারণ ঐ বৃটিশ আমলের মিউনিসিপ্যাল এ্যাক্টকে চেঞ্জ না করে নির্বাচন করলে যথেষ্ট অসুবিধা হবে। তাই এটাকে অলরেডি পরিবর্তন করার চেষ্টা হচ্ছে। যদি সম্ভব না হয় তাহলে বহু মিউনিসিপ্যালিটির প্রায় ১৪৷১৫ নির্বাচন হয়নি--সেগুলি আমরা নির্বাচন করে দিতে চাই। কারণ সেখানে অচল অবস্থার সৃষ্টি হয়েছে।

**Shri Biswanath Chakrabarti :**

তাহলে বোঝা গেল নির্বাচন হবে এ্যাক্ট পরিবর্তন সাপেক্ষে। কলকাতা কর্পোরেসন সম্পর্কে সরকার কিছুদিন হাতে রাখতে চান। আমি প্রশ্ন করছি যে আপনার দৃষ্টিভঙ্গিতে কলকাতা কর্পোরেসনে অপটিমাম ফল ভাল হলে কত দিনে আপনারা ঐ পরিচালন ভার কলকাতার নাগরিকদের হাতে ফিরিয়ে দেবেন?

**Shri Subrata Mukherjee :** It is a matter of opinion.

**Shri Shibapada Bhattacharjee :**

আমরা জানি বিভিন্ন ওয়ার্ডে ভোটারের সংখ্যা বিভিন্ন রকমের আছে। কোথাও আমরা দেখছি, এক হাজার ভোটার আবার কোথাও দেখছি ৭ হাজার ভোটার। কাজেই মন্ত্রি-মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, জুন মাসে এই যে নির্বাচন করতে চাচ্ছেন তার আগে নতুনভাবে ডিলিমিটেসান করার কথা ভাবছেন কি?

**Shri Subrata Mukherjee :**

সব জায়গায় ডিলিমিটেসান করা সম্ভব হচ্ছে না।

**Shri Aswini Roy :**

বঙ্গীয় পৌর আইন যেটা, সেটা সংশোধন না করেই বলছেন নির্বাচন করবেন। পৌর আইন সংশোধিত করে কোলকাতার ক্ষেত্রে যেসব সুযোগ-সুবিধা পাওয়া গিয়েছিল বর্তমানে পশ্চিমবঙ্গে পৌর আইন সংশোধন না করার জন্য এই সমস্ত পৌর এলাকার জনসাধারণকে

সেই সব সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত করা হচ্ছে। আমার জিজ্ঞাস্য, বঙ্গীয় পৌর আইন পরিবর্তনের সময় কোলকাতায় যেভাবে পরিবর্তন করা হয়েছে সেই দৃষ্টিভঙ্গীটা সামনে থাকবে কি?

**Shri Subrata Mukherjee :**
স্যার, আমি ঠিক বুঝতে পারলাম না। কোলকাতায় তো বিছিন্নভাবে দু-একটা পরি হয়েছে। ১৯৩২ সালের এ্যাক্টকে আমরা বিচ্ছিন্নভাবে পরিবর্তন করতে চাই না, থরো চেঞ্জ করতে চাই এবং সেইভাবেই ক্যাবিনেটে পাশ হয়েছে।

**Shri Aswini Roy :**
ক্যালকাটা মিউনিসিপ্যাল এ্যাক্ট এবং বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্ট এই দুটিকেই কি পরিবর্তন করতে চাইছেন?

**Shri Subrata Mukherjee :**
দুটিকে একসঙ্গে নয়।

**Shri Bijoy Singh Nahar :**
মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, কোলকাতা পৌরসভা এলাকায় ভোটার লিস্ট তৈরি করার নির্দেশ দেওয়া হয়েছে কি?

**Shri Subrata Mukherjee :**
হ্যাঁ।

**Shri Biswanath Chakraborti :**
১৯৬৯ সালে দ্বিতীয় যুক্তফ্রন্টের আমলে গোপাল ব্যানার্জী কমিটি নামে একটি কমিটি হয়েছিল, সেই কমিটির যে রেকমেন্ডেসান তার উপর ভিত্তি করে কি পরিবর্তনের কথা ভাবছেন।

**Shri Subrata Mukherjee :**
সেটা সম্পূর্ণ গ্রহণ করা হয়নি। কমিটির থেকে মূল্যবান নথীপত্র প্লেস করা হয়েছে। একথা ঠিক তারমধ্যে অনেক মূল্যবান উপদেশ আছে।

### সরকারী ফ্লাটের বাসিন্দাদের মালিকানাস্বত্ব দান

*১২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬।) শ্রীঅশ্বিনী রায়ঃ গত ৭ই মার্চ, ১৯৭৩ তারিখে প্রদত্ত অতারকিত ৬৭নং (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৪) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া গৃহনির্মাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী এম আই জি ফ্লাটে যাঁরা বাস করেন তাঁদের উক্ত ফ্লাটের মালিকানা দেওয়ার জন্য যে শর্তাবলী সরকারের বিবেচনাধীন ছিল তার কাজ বর্তমানে শেষ হইয়াছে কি না;

(খ) হইলে,—

(১) বিস্তৃত শর্তাবলী, ও

(২) কবে নাগাত সরকারী সিদ্ধান্ত কার্যকর হইবে; এবং

(গ) অন্যান্য সরকারী ফ্লাটে যাঁরা বাস করেন (গভর্নমেন্ট রেন্টাল হাউসিং এস্টেট সহ) তাঁদের মালিকানা স্বত্ব দেওয়ার কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**Shri Ramkrishna Saraogi :**

(ক) হ্যাঁ।

(খ) (১) প্রতিটি এস্টেটে ন্যুনপক্ষে শতকরা ৯০ জন ভাড়াটিয়াকে (যাঁহাদের প্রদেয় ভাড়া বাকী পড়ে নাই) একটি রেজিস্টার্ড সমিতি গঠন করিয়া এস্টেটের সাধারণ রক্ষনাবেক্ষণের দায়িত্বভার বহন করিতে হইবে ফ্লাটের মালিকানা পাইবার পূর্বে প্রত্যেক ভাড়াটিয়াকে ফ্লাটের ধার্য্য মূল্য এক কিস্তিতে প্রদান করিতে হইবে। না লাভ না ক্ষতির ভিত্তিতে ফ্লাটগুলির মূল্য ধার্য্য করা হইবে। যে সমস্ত ভাড়াটিয়া ধার্য্য মূল্য দিতে সম্মত হইবেন না তাঁহাদের ফ্লাটের মূল্য উপরোক্ত রেজিস্টার্ড সমিতিকে এক কিস্তিতে প্রদান করিতে হইবে এবং তাহার পর ঐ সমস্ত ফ্লাটের মালিকানা উক্ত সমিতিকে দেওয়া হইবে।

(২) উপরোক্ত নীতি অনুযায়ী এস্টেটগুলিতে প্রতি ফ্লাটের মূল্য নির্ধারণ করা হইতেছে। ফাটগুলির জন্য ভাড়াটিয়াদের কত মূল্য দিতে হইবে তাহা স্থির হইলেই তাহাদের নিকট ফ্লাটগুলির মালিকানা হস্তান্তর করার প্রস্তাব দেওয়া হইবে।

(গ) বর্তমানে বিবেচনা করা হইতেছে না।

**Shri Aswini Roy :**
গভর্ণমেন্ট রেন্ট্যাল হাউসিং এস্টেট একথা বললেন একটা আছে। এখন যারা সরকারী কর্মচারী বা অন্যান্যরা মিডল ইনকাম গ্রুপ ফ্লাটে যারা যারা থাকেন তারা যদি এই সর্ত মেনে নেন তাহলে কি তাদের দেওয়া হবে বা কি সর্তে দেওয়া হবে।

**Shri Ramkrishna Saraogi :**
আমি আগেই বলেছি, বর্তমানে বিবেচনা করা হচ্ছে না।

[ 1-30—1-40 p.m. ]

**Shri Aswini Roy :**
মাননীয় মন্ত্রিমহাশয়, আপনি গভর্ণমেন্ট রেন্টাল হাউসিং এস্টেটের কথা বলেছেন। কিন্তু আমি জানতে চাচ্ছি, যে সমস্ত এম, আই, জি, ফ্লাট আছে, সেই সমস্ত এম, আই, জি, ফ্লাটে যে সরকারী কর্মচারী থাকে সে যদি ঐ সর্তটা পালন করে তাহলে তাকে কি ঐ বাড়ীর মালিকানা দেওয়া হবে না?

**Shri Ramkrishna Saraogi :**
মাননীয় সদস্য জানেন যে এল, আই, জি; এম, আই জি এবং রেন্টাল হাউসিং স্কীম, এই তিনটি পৃথকভাবে ফ্লাট আছে। এম, আই, জি-তে যেসব লোক বাস করে তারা সরকারী কর্মচারী হোক আর বেসরকারী কর্মচারীই হোক, তারা যদি মিডিল ইনকাম গ্রুপের হাউসিং এস্টেটে থাকে তাহলে তাদের কেস অন্য টেনেন্ট যে আছে তারসঙ্গে ঐ একইভাবে কনসিডার করা হবে। কিন্তু যে স্টাফ অর্থাৎ যে সরকারী কর্মচারী রেন্টাল হাউসিং এস্টেটে থাকছেন সেই সমস্ত ফ্লাটগুলির মালিকানা হস্তান্তর করার এখন কোন প্রস্তাব আমাদের নেই।

**Shri Aswini Roy :**
মাননীয় মন্ত্রিমহাশয়, আপনি ভাড়া ও মূল্য—এই দুটি জিনিষের কথা বলেছেন। আমার প্রশ্ন হচ্ছে, এই যে মূল্য ঠিক করা হচ্ছে, এটা কিসের ভিত্তিতে ঠিক করা হচ্ছে এবং কতদিনের মধ্যে এটা ঠিক করতে পারবেন সেটা জানাবেন কি?

**Shri Ramkrishna Saraogi :**

মূল্য নির্ধারণের ভিত্তিটা আমি আগেই বলেছি যে নো লস, নো প্রফিট বেসিসে করা হবে। আমাদের টোটাল ইনভেস্টমেন্ট কত হয়েছে একটা এস্টেটের উপর, এটা থেকে টোটাল রেন্ট কালেকশান যা হয়েছে সেটা আমরা বাদ করে দিচ্ছি। বাদ করে দেবার পরে যত টাকা থাকবে ইট উইল বি ডিভাইডেড বাই দি নাম্বার অব ফ্লাটস এবং এই অনুসারে আমাদের ডিপার্টমেন্ট কাজ করে যাচ্ছে। আমরা চেষ্টা করছি যত তাড়াতাড়ি সম্ভব এই ফ্লাটগুলি ভাড়াটিয়াদের আমরা অফার করতে পারি।

**Shri Gautam Chakravartty :**

মাননীয় মন্ত্রিমহাশয়, মাড়োয়ারী ভাষী হওয়াতে আমরা ভেবেছিলাম যে তিনি হয় হিন্দীতে অথবা ইংরাজী ভাষায় বক্তৃতা রাখবেন। কিন্তু তিনি বাংলা ভাষায় এনসার দিয়েছেন বলে আমার আন্তরিক শুভেচ্ছা গ্রহণ করবেন কি?

( নো রিপ্লাই )

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যে সরকার সিদ্ধান্ত করেছেন যে এম, আই, জি. ফ্লাটের মালিকানা বিক্রয় করা হবে। এই সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে কি আপনারা এম, আই, জি, ফ্লাট নতুন করে তৈরী করা বন্ধ করেছেন?

**Shri Ramkrishna Saraogi :**

মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে আমরা এই সময়েও বেশীরভাগ ফ্লাট তৈরী করছি আন্ডার দি ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড। এটার মধ্যে আমরা এম, আই, জি; এল, আই, জি, এবং যে কম্পোজিট টু রুম ফ্লাট সেটা আমরা হায়ার পারচেজ-এ অফার করছি এবং আমরা এল, আই, জি, ফ্লাটের মালিকানা দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছি। এইজন্য আমরা রেন্টাল বেসিসে এম, আই, জি, ফ্লাট তৈরী করছি না।

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, কারণ মনে হচ্ছে সরকার ভবিষ্যতে আর ভাড়া দেবার জন্য ফ্লাট তৈরী করবেন না। তা এটাই কি সরকারের সিদ্ধান্ত?

**Shri Ramkrishna Saraogi :**

না। ভাড়ার ওপরেও আমরা ফ্লাট কনস্ট্রাক্ট করে যাচ্ছি। কিন্তু যে সমস্ত লোক ফ্লাট কিনতে পারে তাদের জন্য আমরা বেশীরভাগ ফ্লাট তৈরী করে যাচ্ছি। আপনি নিশ্চয়ই জানেন মাননীয় সদস্য যে আমরা অনেক ফ্লাট ভাড়ার ওপরেও দেবার জন্য ইতিমধ্যে করেছি। আপনি সেই কমিটির মেম্বার, আপনিও এ্যালটমেন্ট করেছেন। এম, আই, জি'র জন্য আমি আগেই বলেছি যে এম, আই, জি, ফ্লাটগুলি এখন আমরা তৈরী করছি না। আমরা যে ফ্লাটগুলি তৈরী করছি সেটা বড় ফ্লাট, যেখানে বড় লোকেরা থাকতে পারে অর্থাৎ যাদের ইনকাম বেশী সেই সমস্ত লোকের জন্য আমরা আন্ডার দি ওয়েস্ট বেঙ্গল হাউসিং বোর্ড হায়ার পারচেজ ফ্লাট তৈরী করছি।

**Mr. Speaker** : Starred question Nos. 123 and 131 may be taken together.

**ডেপুটি ও সাবডেপুটি ম্যাজিস্ট্রেটদের বেতনহার**

*১২৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২।) **শ্রীগনেশ হাটুই ঃ** স্বরাষ্ট্র (সাধারণ শাসন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপর্বক জানাইবেন কি—

(ক) সাবডেপুটি ও ডেপুটি ম্যাজিস্ট্রেটদের বেতনহার সম্বন্ধে পরীক্ষা ও সুপারিশের জন্য শ্রী এম এম ভট্টাচার্যের নেতৃত্বে যে কমিশন সরকার নিয়োগ করিয়াছিলেন সেই কমিশন কোন সুপারিশ সরকারের নিকট পেশ করিয়াছেন কি;

(খ) করিয়া থাকিলে, কি কি সুপারিশ করিয়াছেন; এবং

(গ) সরকার এ সম্পর্কে কি কি সুপারিশ ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Dr. Md. Fazle Haque :**

(ক) হ্যাঁ।

(খ) সুপারিশ সমূহের একটি সংক্ষিপ্তসার নিম্নে প্রদত্ত হইল ঃ—

(১) বিবেচনাধীন প্রতিটি কৃত্যাকের জন্য একটিমাত্র রাজ্য-কৃত্যাক থাকা উচিৎ যাহাতে একটি উচ্চতর এবং একটি নিম্নতর বেতনক্রম থাকিবে। নিম্নতর কৃত্যাকে যে সকল অফিসার ছয় বৎসর চাকুরী করিয়াছেন, তাঁহাদিগকে উচ্চতর বেতনক্রম প্রদান করা উচিৎ এবং তাঁহাদের বেতন পরবর্তী বেতন পর্য্যায়ের এক পর্য্যায় উপরে দেওয়া উচিৎ। উচ্চতর বেতনক্রমের উপরে সিলেকশন গ্রেড বর্ত্তমানের মত চালু থাকা উচিৎ।

(২) একশত পদ লইয়া একটি হায়ার সিভিল সার্ভিস (এক্সিকিউটিভ) গঠন কর যাইতে পারে। এই সকল পদের অধিকাংশই বর্ত্তমানে ওয়েষ্ট বেঙ্গল সিভিল সার্ভিস (এক্সিকিউটিভ্) এর ক্যাডারের অর্ন্তভুক্ত। ওয়েষ্ট বেঙ্গল সিভিল সার্ভিস (এক্সিকিউটিভ্)-এ পাঁচ বৎসর চাকুরী পূর্ন করার পর হায়ার সার্ভিসে পদোন্নতি হওয়া উচিৎ।

(৩) পদোন্নত অফিসারদের অসন্নিযুক্ত (আনকনফারমড) অবেক্ষাধীন (প্রোবে-সানারি) অফিসারদের উপরে জ্যেষ্ঠতা (সিনিওরিটি) থাকা উচিৎ।

(৪) বিশেষভাবে ''ইন্ডাষ্ট্রিয়াল ম্যানেজমেন্ট পুল'' সৃষ্টি করার কোন প্রয়োজন নাই। একটি বিশেষজ্ঞ কমিটি দ্বারা যোগ্য অফিসারদের একটি নামসূচী প্রস্তুত করা যাইতে পারে যাহাতে বিভিন্ন বিভাগের অফিসারদিগকে সরকারী সংস্থা সমূহে নির্দিষ্ট সময়ের জন্য ডেপুটেশনে প্রেরণ করা যাইতে পারে।

(গ) (১) সরকার ইতিমধ্যে "ওয়েষ্ট বেঙ্গল জুনিয়র সিভিল সার্ভিস" ও ''ওয়েষ্ট বেঙ্গল সিভিল সার্ভিস (এক্সিকিউটিভ্)''-এর সংযুক্তিকরণ সম্পর্কে সিদ্ধান্ত গ্রহণ করিয়া "ওয়েষ্ট বেঙ্গল সার্ভিসেস (ইউনিফিকেশন অফ ষ্টেট সার্ভিসেস) রুলস্, ১৯৭৪" প্রণয়ন করিয়াছেন। এই রুলস অনুযায়ী "ওয়েষ্ট বেঙ্গল জুনিয়র সিভিল সার্ভিস" ১লা মার্চ, ১৯৭৪ হইতে "ওয়েষ্ট বেঙ্গল সিভিল সার্ভিস (এক্সিকিউটিভ্)-এর সহিত সংযুক্ত হইয়া একটি একক (সিঙ্গিল) সার্ভিস-এ পরিণত হইবে এবং এই সার্ভিসে একটি সিনিয়র স্কেল (৪৭৫-৩০-৬৮৫-৩৫-১০০০-৫০-১১৫০) ও একটি জুনিয়র স্কেল (৪২৫-১৫-৫০০-২০-৭০০-২৫-৮২৫) থাকিবে। উক্ত জুনিয়র স্কেলে ষষ্ঠ পর্য্যায়ে (ষ্টেজ) একটি এফিসিয়েন্সী বার থাকিবে। জুনিয়র স্কেলের অফিসারগণ পরিপূর্ন সন্তোষজনকভাবে কাজ করা সাপেক্ষে জুনিয়র স্কেলে ছয় বৎসর চাকুরী করার পর সিনিয়র স্কেলে উন্নীত হইবার জন্য বিবেচনার যোগ্যতা (এলিজিবিলিটি) অর্জন করিবেন।

(২) ১লা মার্চ, ১৯৭৪ হইতে একটি নূতন সিলেকশন গ্রেড (৮২৫-৫০-৮৭৫-৬০-১৪১৫) প্রবর্তন করা হইয়াছে।

(৩) সরকারের প্রচলিত রীতি অনুযায়ী সরকারী কর্মচারীদের সিনিয়রিটি নির্ধারণ করা হয়।

(৪) ইন্ডাস্ট্রিয়াল ম্যানেজমেন্ট পুল সম্পর্কে যে সুপারিশ করা হইয়াছে, সে সম্পর্কে সরকার এখনও কোন সিদ্ধান্ত গ্রহণ করেন নাই।

**Amalgamation of the W.B.C.S. and W.B.J.C.S.**

***131**. (Admitted question No. *518.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Home (General Administration) Department be pleased to state—

(a) if it is a fact that the last Pay Commission appointed by the Government of West Bengal had recommended the amalgamation of the W.B.C.S. and the W.B.J.C.S. ;

(b) if so, the action taken so far by the Government in this regard ; and

(c) the present quota of promotion from the W.B.J.C.S. to the W.B.C.S. ?

As regards starred question No. 131, my reply is as follows :

(a) Yes.

(b) A Oneman Committee under the Chairmanship of Shri S. N. Bhattacharjee, retired Chairman of the P.S.C., W.B., was formed by the Government to examine the recommendation of the Pay Commission. The Committee submitted its report to Government.

Government have since decided that the W.B.J.C.S. shall form a single service with W.B.C.S. with a senior scale of Rs. 475-30-685-35-1000-50-1150 and a junior scale of Rs. 425-15-500-20-700-25-825 with effect from the 1st March 1974.

(c) Now that Government have decided that the W.B.J.C.S. shall form a single service with W.B.C.S., the question of any quota for promotion from the W.B.J.C.S. to W.B.C.S. does not arise.

**Shri Ganesh Chandra Hatui :**

এই যে ইউনিফিকেশন অব সার্ভিস স্কেল করা হয়েছে, এই স্কেল ইমপ্লিমেন্টেশন হয়েছে কবে?

**Dr. Md. Fazle Haque :**

বললাম তো যে ১লা মার্চ, ১৯৭৪।

**Shri Ganesh Chandra Hatui :**

ফোর্থ রেকমেন্ডেশন সরকার কি বিবেচনা করছেন?

**Dr. Md. Fazle Haque :**

ওখানে না আনার সুপারিশ আছে। ইন্ডাস্ট্রিয়াল ম্যানেজমেন্ট পুল সৃষ্টি করার কোন প্রয়োজন নেই, কিন্তু আমাদের এই বিষয়টা বিবেচনাধীন আছে।

**Rajani Kanta Doloi :**

মন্ত্রী মহাশয় বলেছেন যে এফিসিয়েন্সি বার ক্রস করে যে সব জুনিয়র স্কেল অফিসার থাকবেন তাদের সিনিয়ার স্কেলে নিয়ে যাওয়া হবে। এফিসিয়েন্সি বার ক্রশ করতে কত সময় লাগবে?

**Dr. Md. Fazle Haque :**

এখানে তা আছে যে ৬ষ্ঠ পর্য্যায়ের পর।

### গ্রামাঞ্চলে পঞ্চায়েৎ নির্বাচন

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭।) **শ্রীনিতাইপদ সরকার ঃ** পঞ্চায়েৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামাঞ্চলে পঞ্চায়েৎ নির্বাচনের কাজ কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(খ) ঐ নির্বাচন কবে নাগাত হইবে বলিয়া আশা করা যায়?

**Shri Subrata Mukherjee :**

(ক) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৭৩ অনুযায়ী জিলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত গঠন কল্পে প্রাক্ নির্বাচনী কার্য্য সমূহ, যথা—পঞ্চায়েত আইনের বিভিন্ন ধারার প্রয়োগ, নির্দ্ধারিত প্রাধিকারী নিয়োগ এবং পশ্চিমবঙ্গ পঞ্চায়েত নির্বাচন নিয়মাবলী, ১৯৭৪-এর খসড়া প্রণয়ন সম্পর্কে প্রজ্ঞাপন সমূহ ইতিমধ্যে প্রচার করা হইয়াছে এবং সকল জেলার গ্রাম পঞ্চায়েত সমূহের সীমানা নির্দেশ করিয়া আসন বন্টন ইত্যাদি কার্য্যসমূহ প্রায় সম্পূর্ন করা হইয়াছে এবং এতৎ সম্পর্কে তথ্যাদিসহ প্রয়োজনীয় প্রজ্ঞাপন (নোটিফিকেশন) কলিকাতা গেজেটে প্রকাশ করিবার জন্য ইতিমধ্যে আলিপুরে অবস্থিত পশ্চিমবঙ্গ সরকারের মুদ্রণালয়ে প্রেরণ করা হইতেছে।

(খ) নির্বাচনের তারিখ এখনও স্থির হয় নাই, তবে যতশীঘ্র সম্ভব নির্বাচন করা হইবে

### পঞ্চায়েৎ নির্বাচন

*১২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৮।) **শ্রীসুধীর চন্দ্র দাস ঃ** পঞ্চায়েৎ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপর্বক জানাইবেন কি, এই রাজ্যে পঞ্চায়েৎ নির্বাচন কবে আরম্ভ হইবে?

**Shri Subrata Mukherjee :**

পঞ্চায়েত নির্বাচনের তারিখ এখনও স্থির হয় নাই তবে যতশীঘ্র সম্ভব নির্বাচন করা হইবে।

[1-40—1-50 p.m.]

**Shri Sudhir Chandra Das :**

পঞ্চায়েতের কাজ যখন এগিয়ে গিয়েছে, তখন এটা আগামী বর্ষার মধ্যে, অর্থাৎ জুন জুলাই'র মধ্যে হতে পারবে কি?

**Shri Subrata Mukherjee :**

এই ধরনের কিছু বলতে পারছি না।

**Shri Sudhir Chandra Das :**

বর্ষার মধ্যে হবে কিনা যদি বলতে না পারেন, তাহলে কি নভেম্বর, ডিসেম্বর-এ হবে এটা বলতে চান?

**Shri Subrata Mukherjee :**

এখনই ঐ ধরনের মাস বলে বলতে পারছি না, তবে আমরা খুব চেষ্টা করছি যাতে এট তাড়াতাড়ি করতে পারি।

**Dr. Ramendra Nath Dutt ;**

যে অঞ্চলের প্রধানের উপর অনাস্থা আনার ফলে মহামান্য হাইকোর্ট থেকে ইঞ্জাংশান দেওয়া আছে, সেখানে নির্বাচন হবে কি?

**Shri Subrata Mukherjee :**

যেখানে আইনগত বাধা আছে সেখানে হবে না।

**Shri Ajit Kumar Ganguly ;**

১৯৭৪ সালের মধ্যে নির্বাচনের ব্যবস্থা করবেন কি?

**Shri Subrata Mukherjee :**

নির্বাচনের নির্দিষ্ট তারিখ এখনই বলতে পারছি না, তবে সব প্রস্তুত।

**Shri Ajit Kumar Ganguly :**

১৯৭৪ আপনাদের টার্গেট কি না এটা বলবেন কি?

**Shri Subrata Mukherjee :**

আমরা চেষ্টা করব, যাতে ১৯৭৪-এ করা যায়।

**Shri Gautam Chakravartty :**

আমরা প্রচার করেছি যে অঞ্চল পঞ্চায়েতের নির্বাচন করব, কিন্তু তার আগে দেখতে পাচ্ছি বিভিন্ন অঞ্চল পঞ্চায়েতে প্রধানরা আছেন এবং তারা বিভিন্ন ভাবে নিজেদের পাওয়ারকে এক্সপ্লয়েট করবার চেষ্টা করছেন। যে সমস্ত অঞ্চল পঞ্চায়েত আছেন, তাদের সমস্ত অধিকার বাতিল করে দেবার কোন চিন্তা মাননীয় মন্ত্রী মহাশয়ের আছে কি?

**Shri Subrata Mukherjee :**

সাধারণ কোন সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

**Shri Ajit Kumar Ganguly :**

কর্পোরেশনকে যেরকম আপনার হাতে রেখেছেন, কিন্তু পঞ্চায়েতগুলির অবস্থা এই রকম করে রেখেছেন কেন, আপনি কি অনুগ্রহ করে জানাবেন যে, পঞ্চায়েতগুলিকেও আপনি সরাসরি আপনার হাতে নেবেন কিনা, বিশেষ করে যারা রাজ্যের জনজীবন বিপন্ন করছে?

**Shri Subrata Mukherjee :**

জনজীবনের প্রশ্ন স্বরাষ্ট্র বিভাগের হাতে।

**Shri Puranjoy Pramanik :**

যতক্ষণ নির্বাচন হচ্ছে না, ততক্ষণ জেলা পরিষদগুলির পরিচালন দায়িত্ব কোন কমিটি হাতে দেবেন কি, বা এর জন্য কোন কমিটি এ্যাপয়েন্ট করবেন কি?

**Shri Subrata Mukherjee :**

সেই রকম কোন সিদ্ধান্ত করা হয়নি।

**Shri Bhabani Prasad Singha Roy ;**

মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে, যে ডিলিমিটেশনটা হচ্ছে এটা আগের পঞ্চায়েতকে রেখে দেবার মত করে হচ্ছে এই রকম কোন অভিযোগ আপনার কাছে এসেছে কিনা?

**Shri Subrata Mukherjee :**

আমার কাছে বহু আবেদন এসেছে, সুপারিশ করে আমি সমস্ত আবেদনগুলি গ্রহণ করবার চেষ্টা করেছি আইনগতভাবে যতটা সম্ভব হয়েছে।

**Shri Bhawani Prosad Sinha Roy ;**

ডিলিমিটেশন যদি ঠিক করে না করা যায় তাহলে পঞ্চায়েত আইন, যা এখান থেকে পাশ করা হয়েছে, সেই মত পঞ্চায়েত হবে না, এটা কি আপনি মনে করেন?

**Shri Subrata Mukherjee :**

ঠিক এই ধরনের সিদ্ধান্ত গ্রহণ করা যায় না, তবে আরো হয়ত সাইনটিফিক অর্ডারে করা সম্ভব হতো, কিন্তু সময়-এর অভাবে এটা করা এখন সম্ভব নয়, তবে পরবর্তীকালে করা হবে।

**Shri Khagendra Nath Mondal ;**

অজিতবাবু কি করে জানলেন যে বাংলাদেশে সমস্ত অঞ্চল প্রধানরা অপদার্থ?

**Shri Ajit Kumar Ganguly :**

আমি সব বলিনি, বেশিরভাগ তাই।

**Mr. Speaker** : Honourable Members, he has not mentioned the name of the gentleman who is occupying the position of Anchal Pradhan. It is a general remark made by him. However, when he has said that he has not mentioned any name, it should be accepted by the Honourable Members.

**Shri Sachinandan Sau :**

জেলা পরিষদগুলি পরিচালনার জন্য আপনি জেলার সমস্ত এম এল এ-দের নিয়ে এ্যাডভাইসরি কমিটি গঠন করবেন কি?

**Shri Subrata Mukherjee :**

আমরা এরকম প্রস্তাব চিন্তা করছি না, পরে বিবেচনা করব।

**Shri Ajit Kumar Ganguly :**

যখন আমরা সিলেক্ট কমিটি থেকে আইন পাশ করি তখন সন্তোষবাবু এটা পাইলট করেছিলেন, এবং সে সময় তিনি বলেছিলেন আমরা দ্রুত নির্বাচন করব এবং এই কথার উপর ভিত্তি করে আমরা তখন চুপ করেছিলাম। প্রশ্ন হচ্ছে তখন কি তিনি গোটা সিলেক্ট কমিটি-কে অন্ধকারে ফেলে রেখেছিলেন, না আপনি এখন তাকে মর্য্যাদা দিচ্ছেন না?

**Shri Subrata Mukherjee :**

ামি নিজে স্বীকার করি নির্বাচন যত তাড়াতাড়ি সম্ভব করা উচিৎ কারণ বেশীরভাগ ঞ্চলেই কাজ হচ্ছে না। আমরা রুলস তৈরী করে গেজেটে বার করে নির্বাচন যত াড়াতাড়ি করা সম্ভব তার চেষ্টা করছি।

**মিসায় আটক ব্যক্তির সংখ্যা**

*১২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪১।) **শ্রীবীরেশ্বর রায়** ঃ স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের ান্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) পশ্চিমবঙ্গে কতজন ব্যক্তিকে মিসা আইনে আটক করা হইয়াছে; এবং

(খ) উক্ত আটক কোন্ অপরাধের জন্য কতজন করিয়া?

**Dr. Md. Fazle Haque :**

(ক) ৩,৯৬৭ জন।

(খ) বিভিন্ন শ্রেণীর হানিকর কার্য্যের অভিযোগে আটকের সংখ্যা নিম্নরূপ ঃ—

| | | | |
|---|---|---|---|
| (১) ভারতের নিরাপত্তা রক্ষার পক্ষে হানিকর | — | — | ১ |
| (২) জনশৃঙ্খলা রক্ষার পক্ষে হানিকর | — | — | ৩,০৪০ |
| (৩) রাজ্যের নিরাপত্তা রক্ষার পক্ষে হানিকর | — | — | ১০ |
| (৪) রাজ্যের নিরাপত্তা ও জনশৃঙ্খলা রক্ষার পক্ষে হানিকর | | — | ১৭ |
| (৫) সমাজের পক্ষে অত্যাবশ্যক সরবরাহ এবং কাজ চালু রাখার পক্ষে হানিকর | — | — | ৮৮৭ |
| (৬) সমাজের পক্ষে অত্যাবশ্যক কাজ চালু রাখার পক্ষে হানিকর | — | — | ৯ |
| (৭) সমাজের পক্ষে অত্যাবশ্যক সরবরাহ চালু রাখার পক্ষে হানিকর | — | — | ৩ |
| মোট | | — | ৩,৯৬৭ |

**Shri Bireswar Roy :**

পুলিশ এই আইনের সুযোগ নিয়ে সাধারণ নাগরিকদের উপর অযথা অত্যাচার ও মিসার হুমকী দিয়ে বহু টাকা পয়সা নিচ্ছে একথা কি জানেন?

**Mr. Speaker :** It is a matter of opinion.

**Shri Bireswar Roy :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই ৩,৯৬৭ জনকে গ্রেপ্তার করেছেন বললেন এর মধ্যে ক্ষুদ্র ব্যবসায়ী এবং বড় ব্যবসায়ীর সংখ্যা কত?

**Dr. Md. Fazle Haque :**

ডিটেলস দেওয়া যাবে না, নোটিশ দিলে বলা যাবে।

**Shri Bireswar Roy :**

মিসা আইনে আটক কতজনকে মহামান্য হাইকোর্ট মুক্তি দিয়েছেন জানাবেন কি?

**Dr. Md. Fazle Haque :**

টোটাল রিলিজ হয়েছে ৬,৪৭৫ জন, হাইকোর্ট কত রিলিজ করেছেন, এ্যাডভাইজারী বোর্ড কত দিয়েছেন এই রকম ব্রেক আপ ফিগার দিতে গেলে নোটিশ চাই।

**Shri Biswanath Chakrabarti :**

এই যে ৩ হাজার ৫ শোর উপর মিসায় আটক হয়েছে এদের মধ্যে কতজন বিভিন্ন রাজনৈতিক দলের লোক আছেন?

**Dr. Md. Fazle Haque :**

রাজনৈতিক কারণে ধরা হয়নি, কি কি কারণে ধরা হয়েছে বলেছি।

**Shri Shibapada Bhattacharjee :**

নকসাল বন্দী এর মধ্যে কতজন আছে?

**Dr. Md. Fazle Haque :**

মাননীয় সদস্য শোনেন নি কি কি কারণে ধরা হয়েছে, নকসাল বলে কাউকে ধরা হয়নি।

**Shri Pankaj Kumar Banerjee;**

মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন পুলিশ অনেক ক্ষেত্রে বেপরোয়াভাবে নিজেদের খেয়াল-খুশীমত মিসা প্রয়োগ করছে?

**Dr. Md. Fazle Haque :**

এই রকম জানা নেই।

**Shri Pankaj Kumar Banerjee :**

যদি তা হয়ে থাকে তাহলে কিভাবে সেই মিসা অর্ডার কল ব্যাক করা হবে সেটা জানাবেন কি?

**Dr. Md. Fazle Haque :**

মাননীয় সদস্য যদি স্পেসিফিক কেস দেন তাহলে আমি তদন্ত করব।

**Shri Tuhin Kumar Samanta ;**

আসানসোল সাব-ডিভিসানের ট্রেড-ইউনিয়নিস্ট জে, এম, সুক্লাকে মিসায় এ্যারেস্ট করা হয়েছিল, কিন্তু হাইকোর্ট থেকে মিসার বিরুদ্ধে ইনজাংসান দেওয়া হয়েছিল এবং ইনজাংসান কি কি কারণে সেই মিসার বিরুদ্ধে হাইকোর্ট দিয়েছিল জানাবেন কি?

**Mr. Speaker :** Mr. Samanta, in a specific case it is difficult to answer unless there is a notice.

**Shri Tuhin Kumar Samanta :**

হাইকোর্ট থেকে ইনজাংকসান দেওয়ার কারণ জানাবেন কি?

(নো রিপ্লাই)

**Shri Probodh Kumar Singha Roy :**

মাননীয় মন্ত্রী মহাশয় যে অপরাধের ৭টা দফা দিয়েছেন তার মধ্যে ৫,৬,৭ এই তিনটি দফা আমাদের কাছে দুর্বোধ্য মনে হচ্ছে। এই তিনটির ডিফারেন্স যদি তিনি আমাদের ক্লিয়ার করে দেন তাহলে আমাদের বোঝার পক্ষে সুবিধা হয়।

**Dr. Md. Fazle Haque :**

হিয়ার ইজ দি ডিফারেন্স। সাপ্লাই এন্ড সার্ভিসেস এসেনসিয়াল টু দি কমিউনিটি এর বাংলাটা ঐ তিন দফায় লেখা আছে।

**Shri Chandra Kumar Dey :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি চুঁচুড়ায় যে নির্বাচন হয়ে গেল সেই নির্বাচন হওয়ার আগে জনৈক প্রার্থীকে মিশায় গ্রেপ্তার করার জন্য একটা লিস্ট তৈরি হয়ে গিয়েছিল, এই সম্বন্ধে খবর আছে কি?

**Dr. Md. Fazle Haque :**

এ প্রশ্ন এ থেকে আসে না।

**Shri Niranjan Dihidar :**

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি অতীতে যেসব কয়লা খনির মালিকরা কোটি কোটি টাকা রয়ালটি বাবদ ফাঁকি দিয়েছে এবং যে সমস্ত মালিকরা ই এস আই স্কীমে লক্ষ লক্ষ টাকা জমা দিচ্ছে না, প্রভিডেন্ট ফান্ডের লক্ষ লক্ষ টাকা জমা দিচ্ছে না সেই সব মালিকের বিরুদ্ধে মিশা প্রয়োগ করা হয়েছে কিনা?

**Dr. Md. Fazle Haque :**

প্রশ্নটা হচ্ছে ওয়েস্ট দিনাজপুরের ব্যাপারে, কয়লার ব্যাপারে যদি নোটিশ দেন আমি বলতে পারব।

**Shri Rathin Talukder :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি, মিসায় যাদের গ্রেপ্তার করা হয়েছিল তাদের মধ্যে ট্রেড ইউনিয়ন লিডার কেউ ছিলেন কিনা?

**Dr. Md. Fazle Haque :**

আমার জানা নেই।

**Shri Rathin Talukder :**

ট্রেড ইউনিয়ন লিডার সুশীল কুমার বসুকে কি কারণে গ্রেপ্তার করা হয়েছে জানাবেন কি?

**Dr. Md. Fazle Haque :**

নোটিশ চাই।

**Shri Balai Lal Sheth :**

এটা কি সত্য যে, চুঁচুড়া নির্বাচনের সময় বহু লোককে মিসা থেকে মুক্তি করিয়ে জনৈক প্রার্থী গত নির্বাচনে তাদের খাটিয়েছিলেন?

(নো রিপ্লাই)

**Shri Shibapada Bhattacharjee :**

আমরা জানি মিসা আইনে বহু নকশাল এবং রাজনৈতিক বন্দী আটক আছে। আমার প্রশ্ন হচ্ছে তাদের এইভাবে অনির্দিস্টকাল মিসা আইনে আটক না রেখে তাদের বিচার করবার কথা অথবা মুক্তি দেবার কথা সরকার চিন্তা করছেন কি?

**Mr. Speaker :**

দিস্ কোশ্চেন ডাজ্ নট এ্যারাইজ্।

**Shri Biswanath Chakrabarti :**

আমার প্রশ্নটা এড়িয়ে গেলেন। আমার কথা হচ্ছে মিসায় যাদের এ্যারেস্ট করা হয়েছে তাদের মধ্যে পলিটিক্যাল লোক আছে কিনা এই খবর নিশ্চয়ই সরকারের কাছে আছে। কিন্তু উনি বললেন নেই। এটা তো হয় না। এটা কি বললেন?

(নো রিপ্লাই)

**Shri Paresh Chandra Goswami :**

আমরা জানি যে সমস্ত ব্যক্তি অত্যাবশ্যক পণ্য অর্থাৎ ধান চাল প্রোকিওরমেন্টের ক্ষেত্রে বাধা দিয়েছে তাদের গ্রেপ্তার করা হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এই সমস্ত পণ্য সরবরাহের ক্ষেত্রে বিশেষকরে ধান চালের ক্ষেত্রে যে সমস্ত পুলিশ কর্মচারী ডাইরেক্টলী ইনভল্ভড্ আছে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করবার বিধান পুলিশ মন্ত্রীর হাতে আছে কিনা?

**Dr. Md. Fazle Haque :**

কোন অফিসারের বিরুদ্ধে মাননীয় সদস্য যদি এরকম কোন তথ্য সরবরাহ করতে পারেন তাহলে নিশ্চয়ই ব্যবস্থা অবলম্বন করা হবে।

**Shri Ajit Kumar Ganguly :**

এটা সমগ্র পশ্চিমবাংলার কথা তাই আমি মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করছি, এই মিসা আইনে কোন কয়লা খনির মালিককে গ্রেপ্তার করা হয়েছে কি?

**Mr. Speaker :**

দিস্ কোশ্চেন ডাজ্ নট এ্যারাইজ্।

**Mr. Speaker** : Starred question No. *127—Shri Debabrata Chatterjee. I see that Shri Chatterjee is not here.

**Shri Narayan Bhattacharya** : Sir, with your permission.

আমি বলতে চাই যে প্রশ্নকর্তা এখানে নেই কিন্তু আমরা এ সম্বন্ধে বিশেষভাবে জানতে চাই।

**Mr. Speaker** : If, for the public interest, the Hon'ble Minister is agreeable or interested to answer this question I have got no objection.

**বাংলাদেশে কবি নজরুল ইসলাম**

*১২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯০।) শ্রীদেবব্রত চ্যাটার্জী ঃ স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে বিদ্রোহী কবি নজরুল ইসলাম বাংলাদেশে আছেন; এবং

(খ) সত্য হইলে,—

(১) তাঁহার বাংলাদেশে যাওয়ার কারণ, ও

(২) কবে নাগাত তিনি পশ্চিমবঙ্গে ফিরিয়া আসিবেন?

**Dr. Md. Fazle Haque :**

(ক) হ্যাঁ।

(খ) (১) কবি বাংলাদেশ সরকারের আমন্ত্রণে বাংলাদেশে গিয়াছেন।

(২) জানা নাই।

**Shri Narayan Bhattacharya :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি, এত দীর্ঘ সময় পার হয়ে গেল তার উপরে প্রবীন কবির পুত্র অনিরুদ্ধ মারা যাওয়া সত্বেও কেন তিনি এখনও এখানে ফিরে এলেন না?

**Dr. Md. Fazle Haque :**

তিনি বাংলাদেশ সরকারের আমন্ত্রণে সেখানে গিয়েছেন, কাজেই আমাদের ফিরিয়ে আনার প্রশ্ন আসে না।

**Shri Narayan Bhattacharya :**

এটা কি সত্য যে, আর্থিক অনটনই তাঁর বাংলাদেশে থাকার কারণ?

**Dr. Md. Fazle Haque :**

একথা সত্য নয়।

**Shri Monoranjan Pramanik :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি, কবিকে বাংলাদেশ থেকে ফিরিয়ে আনার জন্য সরকারের তরফ থেকে কোন চেষ্টা করা হয়েছে কিনা এবং কবিকে বাংলাদেশে আর্থিক সাহায্য দেবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Dr. Md. Fazle Haque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলাদেশ সরকারের আমন্ত্রণে কবি সেখানে গিয়েছেন, কাজেই আমাদের তরফ থেকে তাঁকে ফিরিয়ে আনার প্রশ্ন কি করে আসে? তিনি যখন খুসী এখানে ফিরে আসতে পারেন।

**Shri Gautam Chakravartty :**

আমার কাছে ইনফর্মেসন আছে কবি নজরুল ইসলাম বাংলাদেশে চলে গেছেন আর্থিক দুরবস্থার জন্য। আমার প্রশ্ন হচ্ছে এই খবর যদি সত্য হয় তাহলে সরকারের তরফ থেকে তাঁকে আর্থিক সাহায্য দেবার ব্যবস্থা করা হবে কিনা?

**Dr. Md. Fazle Haque :**

আর্থিক দুরবস্থার জন্য কবি বাংলাদেশে গেছেন এই খবর আমার জানা নেই। আমি জানি সেখানকার সরকারের আমন্ত্রণে তিনি সেখানে গেছেন।

## STARRED QUESTIONS
### (to which oral answers were laid on the table)

### বাঙ্গলা-বিহার সীমানা নির্ধারণের ফলে বিহার হইতে আগত গ্রামসেবকদের চাকুরির বর্তমান অবস্থা

***১১৭(এ)।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৫।) **শ্রীশরৎ দাস**ঃ পঞ্চায়েত বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য পুনর্গঠন আইন অনুযায়ী পশ্চিমবঙ্গ ও বিহারের সীমানা নির্ধারণের ফলে বিহারের কয়জন গ্রামসেবক পশ্চিমবঙ্গের বর্তমান (১) পুরুলিয়া জেলা ও (২) পশ্চিম দিনাজপুর জেলায় বদলী হন;

(খ) ঐ নিযুক্তির পূর্বে তদানীন্তন বিহার সরকারের বিধান অনুযায়ী তাঁহারা সরকারী কর্মচারী ছিলেন কিনা;

(গ) ঐ নিযুক্তির শর্তাবলী কিরূপ ছিল;

(ঘ) বর্তমানে তাঁহারা কি কি পদে আছেন; এবং

(ঙ) তাঁহাদিগকে সরকারী কর্মচারীরূপে গণ্য করিবার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) রাজ্য পুর্নগঠন আইন অনুযায়ী [বিহার এন্ড ওয়েস্ট বেঙ্গল (ট্রান্সফার অফ টেরিটোরিজ) এ্যাক্ট, ১৯৫৬] পশ্চিমবঙ্গ ও বিহারের মধ্যে সীমা পুনর্বিন্যাসের ফলে পূর্বে বিহারে কর্মরত ২২৬ জন গ্রাম সেবকগণকে পশ্চিমবঙ্গে স্থানান্তরিত করা হয়। তাঁহাদের মধ্যে ১৯৮ জন পুরুলিয়া জেলায় এবং ২৮ জন পশ্চিম দিনাজপুর জেলায় স্থানান্তরিত হন।

(খ) হ্যাঁ।

(গ) বিহারের প্রাক্তন কর্ম্মচারীদের পশ্চিমবঙ্গে কর্মসংস্থানের পরিকল্পনা অনুযায়ী রাজ্য পুনর্গঠনের পূর্বে বিহার সরকারের অধীনে তাঁহারা যে ভাতা এবং বেতন পাইতেন সেই বেতন এবং ভাতাসহ প্রথমে তাঁহাদিগকে গ্রামসেবক হিসাবে নিয়োগ পত্র দেওয়া হয়। সেই সঙ্গে তাঁহাদের নিকট হইতে এই মর্মে অঙ্গীকারপত্র স্বাক্ষর করিয়া লওয়া হয় যে তাঁহারা বেসককারী কর্মচারী হিসাবে অঞ্চল পঞ্চায়েতের অধীনে সচিব এবং সহ-সচিব হিসাবে কাজ করিতে সম্মত আছেন। পরবর্তীকালে পশ্চিমবঙ্গে পঞ্চায়েৎ প্রথা প্রচলিত হইবার পর তাঁহাদের মধ্যে যাঁহারা ম্যাট্রীকুলেট তাহাদিগকে ৫০-১-৬৮-২-৮০ টাকা এবং তদুপরি প্রচলিত ভাতা সহ অঞ্চল পঞ্চায়েতের অধীনে সচিব পদে এবং যাঁহারা ম্যাট্রীকুলেট পরীক্ষায় পাশ করিতে পারেন নাই তাঁহাদের সহ-সচিব পদে ৪০-১-৬০ টাকা বেতনক্রমে এবং তদুপরি প্রচলিত হারে ভাতা সহ নিয়োগ করার সিদ্ধান্ত নেওয়া হয়। উপরোক্ত পরিকল্পনা অনুযায়ী নিয়োগপত্র না পাওয়া পর্যন্ত তাঁহারা মাসিক ৪০ টাকা মূল বেতন এবং তদুপরি প্রচলিত ভাতাদি (যথা মহার্ঘ ভাতা ৯৪.৫০ পঃ অতিরিক্ত মহার্ঘ ভাতা ৩০-০০ কমপেনসেটারী এ্যালাউয়েন্স ৫.০০, বাড়ী ভাড়া ভাতা ৪.০০ এবং চিকিৎসা ভাতা ৮.৩৫পঃ,) সহ মোট ১৮১.৮৫ পঃ প্রতিমাসে পাইতে থাকেন। বিহার সরকারের ঐ সকল প্রাক্তন কর্মচারীদের মধ্যে যাঁহারা অঞ্চল পঞ্চায়েতের অধীনে সচিব এবং সহ-সচিব পদে বহাল হইলেন তাঁহারা সংশ্লিষ্ট অঞ্চল পঞ্চায়েতের অধীনে বেসরকারী কর্মচারী হিসাবে গণ্য হইতে থাকিলেন।

(ঘ) (১) পুরুলিয়া জেলার ১৯৮ জন গ্রাম সেবকের মধ্যে ১২ জন মারা গিয়াছেন, বা পদত্যাগ করিয়াছেন এবং ৯ জনকে বিভিন্ন পদে প্রমোশন দেওয়া হইয়াছে। ১২৫ জনকে

অঞ্চল পঞ্চায়েতের সচিব বা সহ-সচিব পদে নিয়োগ করা হইয়াছে। অবশিষ্ট ৫২ জনকে এখনও অঞ্চল পঞ্চায়েতের সচিব, সহ-সচিব পদে নিয়োগ করা হয় নাই এবং তাঁহারা এখনও গ্রাম-সেবক হিসাবে কাজ করিতেছেন।

(২) পশ্চিম দিনাজপুর জেলায় ২৮ জনের মধ্যে ৮ জনকে অঞ্চল পঞ্চায়েতের সচিব হিসাবে নিয়োগ করা হইয়াছে এবং ১৭ জন এখনও গ্রাম সেবক হিসাবেই কর্মরত আছেন। অবশিষ্ট ৩ জন সম্বন্ধে তথ্য সংগ্রহ করা হইতেছে।

(ঙ) না।

**Repairing work of G. T. Road under Uttarpara police-station**

***128.** (Admitted question No. *335.) **Shri Gobinda Chatterjee :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) whether the Government is aware that stone chips and ballasts kept by the roadside of G. T. Road under Uttarpara police-station area are being stolen away ; and

(b) if so,—

(i) the action taken thereof,

(ii) why the repair works of the G. T. Road have been held up, and

(iii) when the work will be started ?

**Minister-in-Charge of Public Works Department :** (a) Government is fully aware. Report received from the Suddivisional Officer (PWD), Serampore Subdivision reveals that one such incident took place on 21st November, 1973 when some miscreants were trying to steal the stone-chips by Truck No. WGM-5849.

(b) (i) the miscreants were caught redhanded by the Chowkidar and were handed over to the Police of Uttarpara P.S. by the Sub-Assistant Engineer (P.W.D), Serampore, *vide* Case No. 17, dated 21st November, 1973, under section 379/411, IPC. Receipt of report from Police is being awaited.

(ii) Repair works of the G. T. Road had been held up, at one stage, due to non-availability of funds ; and

(iii) After receiving funds, the materials which were lying on the road-side have been utilised In the running works of G. T. Road.

**কলিকাতার জনবহুল এলাকায় অনুমোদিত দোকান ও তরিতরকারী বিক্রয়কেন্দ্র**

*১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪২০।) **শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** পৌরকার্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে শিয়ালদহ, বড়বাজার, হাওড়া ব্রীজ, চৌরঙ্গী, কালিঘাট এবং অনুরূপ জনবহুল এলাকায় অনুমোদিত বিভিন্ন দোকান ও তরিতরকারী বিক্রয়কেন্দ্র গঠিত হওয়ায় পথিকের ও গাড়ী চলাচলের অত্যন্ত অসুবিধা হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**পৌরকার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ** (ক) হ্যাঁ।

(খ) বিষয়টি সরকার ও কলিকাতা পৌরসভার ঊর্দ্ধতন মহলে বিবেচনাধীনে আছে।

**ভগবানগোলা থানায় হত্যাকাণ্ডের সংখ্যা**

***১৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৩।) **শ্রীমহম্মদ দেদার বক্স ঃ** স্বরাষ্ট্র (পুলিশ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালে মুশিদাবাদ জেলার ভগবানগোলা থানায় মোট কতগুলি হত্যাকান্ড হয়েছে;

(খ) উক্ত হত্যাকান্ডগুলির সহিত জড়িত মোট আসামীর সংখ্যা কত?

(গ) তন্মধ্যে উক্ত সময়ে কতজনকে গ্রেপ্তার করা সম্ভব হয়েছিল;

(ঘ) উক্ত হত্যাকান্ড সম্পর্কীয় কতগুলি কেস বিচারাধীন আছে এবং কতগুলির বিচার নিষ্পন্ন হয়েছে; এবং

(ঙ) বিচারে কতজনের শাস্তি হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পাঁচটি।

(খ) ১৩ জন।

(গ) ৪ জনকে গ্রেপ্তার করা হইয়াছিল এবং ৯ জন আদালতে আত্মসমর্পন করে।

(ঘ) একটি মামলা বিচারাধীন আছে। অন্যান্য মামলাগুলি তদন্তাধীন আছে। একটিরও বিচার নিষ্পন্ন হয় নাই।

(ঙ) এ প্রশ্ন উঠে না।

**ইউনিয়ন বোর্ড**

***১৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৯।) **শ্রীনিরঞ্জন ডিহিদার এবং শ্রীঅশ্বিনী রায় ঃ** পঞ্চায়েৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলায় বিভিন্ন অঞ্চলে পঞ্চায়েতের বদলে এখনও ইউনিয়ন বোর্ড ব্যবস্থা চালু আছে; এবং

(খ) সত্য হইলে,—

(১) ইহার কারণ, ও

(২) জেলাভিত্তিক ১৯৭৪ সালের জানুয়ারি মাসে যে সকল থানা ও ব্লকে ইউনিয়ন বোর্ড ব্যবস্থাপনা চালু আছে তাহাদের নাম?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ। কিছু কিছু অঞ্চলে।

(খ) প্রথমতঃ: বর্তমান বর্দ্ধমান জেলার আসানসোল এবং দুর্গাপুর মহকুমার কয়লাখনি এবং শিল্পাঞ্চলে অবস্থিত ১১টি থানা, চাবাগিচা, সিনকোনা আবাদি অঞ্চল, সংরক্ষিত বনাঞ্চল, ২৪-পরগণা জেলার বাটাগনর এবং বিড়লাপুর শিল্পাঞ্চল এবং পুরুলিয়া জেলার নেটুরিয়ার অন্তর্গত কয়লাখনি এলাকা সমূহকে পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৫৭-এর আওতার বাহিরে রাখা হইয়াছে। কারণ সংশ্লিষ্ট কর্তৃপক্ষ ঐ অঞ্চলের অধিবাসীদের যাবতীয় পৌর জীবনের সুযোগ-সুবিধা যথাঃ পানীয় জল ও বিদ্যুৎ সরবরাহ, স্বাস্থ্য, শিক্ষা এবং চিকিৎসা ইত্যাদির ব্যবস্থা করিয়া থাকেন। বস্তুতপক্ষে আলোচ্য এলাকাসমূহে জনসাধারণের সুবিধার্থেই ইউনিয়ন বোর্ড ব্যবস্থা ঐ সকল অঞ্চলে চালু রাখা হইয়াছে।

দ্বিতীয়ত ঃ, রাজ্যের কতকগুলি এলাকায় গ্রাম ও অঞ্চল পঞ্চায়েতের সীমানা নির্দেশ করিয়া প্রজ্ঞাপন (নোটিফিকেশন) প্রচার করিবার সময় বা গ্রাম ও অঞ্চল পঞ্চায়েতের সদস্য, অধ্যক্ষ, উপাধ্যক্ষ।, প্রধান উপ-প্রধান প্রভৃতির নির্বাচন কালে মহা-ধর্মাধিকরণ (হাই কোর্ট) হইতে নিষেধাজ্ঞা জারী হওয়ায় সংশ্লিষ্ট এলাকায় গ্রাম বা অঞ্চল পঞ্চায়েত গঠন করা সম্ভবপর হয় নাই। ফলে উক্ত এলাকাসমুহে ইউনিয়ন বোর্ডের অস্তিত্ব আজও বজায় রহিয়াছে।

(২) একটি তালিকা এতৎসহ উপস্থাপিত হইল।

*Statement referred to in starred question No.* *132 Kha (2).

১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত জেলাওয়ারী থানা ও ব্লক সহ ইউনিয়ন বোর্ডের তালিকা ঃ

| জেলার নাম | ব্লক বা থানার নাম | ইউনিয়ন বোর্ড |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১। কোচবিহার | — | — |
| ২। পশ্চিমদিনাজপুর | — | — |
| ৩। নদীয়া | ১। চাকদহ | তাতলা |
| | ২। তেহট্ট—১নং | নাটনা |
| | ৩। কৃষ্ণনগর—১নং | ভীমপুর |
| ৪। বীরভূম | — | — |
| ৫। পুরুলিয়া | — | — |
| ৬। হুগলী | ১। চণ্ডীতলা—২নং | বেগুনীপুর |
| ৭। বাঁকুড়া | ১। ওন্দা | ওন্দা |
| | ২। পাত্রসায়ার | পাত্রসায়ার |
| ৮। দার্জিলিং | ১। খরিবাড়ী ফাঁসিদেওয়া (ফাঁসিদেওয়া থানা) | ১। সিংঘীঝোর |
| | | ২। খোকোগ্রাম |
| | | ৩। হেটমুড়ি |
| | | ৪। ঠাকুরগঞ্জ |
| | | ৫। নয়নতারা—১নং |
| | | ৬। নয়নতারা—২নং |
| | (খড়িবাড়ি থানা) | ১। রানীগঞ্জ |
| | | ২। পানিসালি—১নং |
| | | ৩। বিন্নাবাড়ি—১নং |
| | | ৪। বিন্নাবাড়ি—২নং |
| | | ৫। পানিসালি—২নং |
| | | ৬। বুড়াগঞ্জ—১নং |
| | | ৭। বুড়াগঞ্জ—২নং |

*Staterent referred to in starred question No.* *132 Kha (2)—contd.

| জেলার নাম | ব্লক বা থানার নাম | ইউনিয়ন বোর্ড |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ৯। বর্দ্ধমান | ১। আসানসোল—হীরাপুর | ১। বিদ্যানন্দপুর |
| | ২। আসানসোল | ১। ধাঁদকা<br>২। কালীপাহারী। |
| | ৩। কুলটী | ১। বরাকর<br>২। দিশেরগড়<br>৩। নিয়ামৎপুর<br>৪। কুলটী |
| | ৪। হীরাপুর | ১। বার্নপুর<br>২। হীরাপুর |
| | ৫। বরবানি | ১। পানুড়িয়া<br>২। জামগ্রাম<br>৩। পাঁচড়া<br>৪। বড়বানি |
| | ৬। সালানপুর | ১। সালানপুর<br>২। বাসুদেবপুর<br>৩। কল্য |
| | ৭। জামুরিয়া | ১। বোকড়া<br>২। জামুরিয়া<br>৩। চুরুলিয়া<br>৪। হিজলগড়া<br>৫। যোথজানকি<br>৬। চিনসুরিয়া |
| | ৮। রানীগঞ্জ | ১। শিয়ারশোন<br>২। জেমারী<br>৩। একরা |
| | ৯। ফরিদপুর | ১। বৈদ্যনাথপুর<br>২। বোনবহল<br>৩। ইছাপুর<br>৪। গোগলা<br>৫। গৌরবাজার |
| | ১০। ওন্ডাল | ১। উখরা<br>২। ওন্ডাল<br>৩। কাজোড়া |
| | ১১। ওন্ডাল-দুর্গাপুর | ১। ওমরি |
| | ১২। ফরিদপুর—দুর্গাপুর | ১। প্রতাপপুর |
| | ১৩। দুর্গাপুর | ১। জেমুখা |

*Statement referred to in starred question No.* *132 Kha (2)—concld.

| জেলার নাম | ব্লক বা থানার নাম | ইউনিয়ন বোর্ড |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ৯। বর্ধমান | ১৪। কাঁকসা | ১। গোপালপুর<br>২। মোলানদিগ্‌রী<br>৩। বিব্‌বেহার<br>৪। কাঁকসা |
| ১০। মেদিনীপুর | ১। রামনগর—২নং | ১। মাধবপুর<br>২। কাঁদুয়া<br>৩। ছোটপদ্মপুর<br>৪। করিঞ্জি<br>৫। কালিন্দি |
| ১১। মুর্শিদাবাদ | ১। রঘুনাথগঞ্জ—২নং<br>২। ডোমকল<br>৩। সাগরদিহি<br>৪। খারগ্রাম | ১। দয়ারামপুর<br>১। ভগীরথপুর<br>১। বানেশ্বর<br>১। এরোয়ালি |
| ১২। হাওড়া | ১। ডোমজুর | ১। বাঁকড়া |
| ১৩। জলপাইগুড়ি | — | — |
| ১৪। ২৪-পরগণা | ১। বারুইপুর<br>২। সাগর | ১। হাড়দা<br>১। মুড়িপংগা |
| ১৫। মালদহ | — | — |

## ভদ্রকালীতে বৈদ্যুতিক তার চুরির অভিযোগ

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৯।) **শ্রীসরোজ রায়ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ৯ই ফেব্রুয়ারি, ১৯৭৪ তারিখে হুগলি জেলায় উত্তরপাড়া থানা এলাকায় ভদ্রকালীতে প্রকাশ্য রাস্তার উপর দুষ্কৃতকারীদের দ্বারা বৈদ্যুতিক তার চুরির কোন ঘটনার বিষয় স্থানীয় এম, এল, এ শ্রীগোবিন্দ চ্যাটার্জী মহাশয় সরকারের দৃষ্টি আকর্ষণ করিয়াছিলেন কি; এবং

(খ) করিয়া থাকিলে, এ বিষয়ে এ পর্যন্ত সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) এরূপ কোন অভিযোগপত্র পাওয়া গিয়াছে বলিয়া সরকারী নথিপত্রে উল্লেখ নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**বোলপুর মহকুমা গঠনের প্রস্তাব**

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৭।) **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য** ঃ গত ৬ই এপ্রিল, ১৯৭৩ তারিখে প্রদত্ত তারকা চিহ্নিত *৯৭৮ (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪০) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বোলপুরকে মহকুমারূপে ঘোষণা করার যে বিষয় সরকারের বিবেচনাধীন ছিল সে বিষয়ে ইতিমধ্যে কোন সিদ্ধান্ত গৃহীত হইয়াছে কিনা; এবং

(খ) হইলে, তাহা কি?

**স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের মন্ত্রী** ঃ

(ক) বিষয়টি এখনও সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন উঠে না।

**Cases of refusals by taxi drivers**

***140.** (Admitted question No. *26) **Shri Md. Safiullah**: Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) the number of cases of refusals by taxi drivers in Calcutta and its suburbs as recorded from the 1st January, 1973 to the 31st January, 1974 ; and

(b) in how many cases the taxi drivers have been punished ?

**Minister-in-Charge of Home (Police) Department** : (a) 1,600.

(b) 266.

**বর্ধমান পৌরসভার খাঁড়খানা গুদাম হইতে মাল পাচার**

*১৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৬১।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়** ঃ পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৪ সালের জানুয়ারি রাত্রিতে বর্ধমান পৌরসভার খাঁড়খানা-গুদাম থেকে পূর্ত বিভাগের ইস্পাত দ্রব্য একটি লরিতে বোঝাই করে পাচারকালে ধরা পড়ে; এবং

(খ) সত্য হলে—

(১) পূর্ত বিভাগের দ্রব্যাদি পৌরসভার গুদামে রাখার কারণ কি,

(২) উক্ত গুদাম রক্ষাণাবেক্ষণের জন্য উপযুক্ত প্রহরী আছে কি, ও

(৩) মাল পাচারকারীরা ধরা পড়েছে কি না?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) পূর্ত বিভাগের ১নং বর্দ্ধমান ভুক্তির নির্বাহী বাস্তুকারের প্রতিবেদন থেকে জানা যায় যে, উক্ত ঘটনার সহিত আমাদের বিভাগের সহিত কোন যোগাযোগ নেই।

(খ) (১) অতএব প্রশ্ন উঠে না।

(২) প্রশ্ন উঠে না।

(৩) প্রশ্ন উঠে না।

### হাউসিং এস্টেটের বাসিন্দাদের ফ্ল্যাটের মালিকানা স্বত্ব দান

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫।) শ্রীঅশ্বিনী রায়ঃ গৃহনির্মাণ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকারী হাউসিং এস্টেটের বাসিন্দাদের (ভাড়া দাতাদের) ফ্ল্যাটের মালিকানা দেওয়ার সিদ্ধান্ত সরকার গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে—

(১) কি কি শর্তে মালিকানা দেওয়া হইবে, ও

(২) কবে নাগাত উক্ত সিদ্ধান্ত বাস্তবে রূপায়িত হইবে?

বিভাগীয় মন্ত্রী ঃ

(ক) আপাততঃ সরকার মধ্য আয়সম্পন্ন ব্যক্তিদের জন্য স্থাপিত (মিডিল ইনকাম গ্রুপ) হাউসিং এস্টেট-এর ভাড়াটিয়াদের না লাভ না ক্ষতি নীতি অনুযায়ী ফ্ল্যাটের মালিকানা দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন। তবে যে সমস্ত এস্টেট-এ মধ্য ও নিম্ন আয়সম্পন্ন (মিডিল ইনকাম গ্রুপ এবং লো-ইনকাম গ্রুপ) উভয় শ্রেণীর জন্যই ফ্ল্যাট নিম্মিত হইয়াছে সেই সমস্ত এস্টেট-এ যদি পানীয় জল সরবরাহ ব্যবস্থা, রাস্তা ইত্যাদি (কমন সারভিস) দুই শ্রেণীর ফ্ল্যাটের মধ্যে ভাগ করা না যায় তবে উভয় শ্রেণীর ফ্ল্যাটের ভাড়াটিয়াদের মালিকানা দেওয়া হইবে।

(খ) (১) প্রতিটি এস্টেট্-এ ন্যূনপক্ষে শতকরা ১০ জন ভাড়াটিয়াকে (যাঁহাদের প্রদেয় ভাড়া বাকী পড়ে নাই) একটি রেজিস্টার্ড সমিতি গঠন করিয়া এস্টেট্-এর সাধারণ রক্ষাণাবেক্ষণ (ম্যানেজমেন্ট্ এন্ড মেন্টেনেন্স)এর দায়িত্বভার বহন করিতে হইবে।

ফ্ল্যাটের মালিকানা পাইবার পূর্বে প্রত্যেক ভাড়াটিয়াকে ফ্ল্যাটের ধার্য্য মূল্য এক কিস্তিতে প্রদান করিতে হইবে। এবং যে সমস্ত ভাড়াটিয়া ফ্ল্যাটের ধার্য্য মূল্য দিতে সম্মত হইবেন না তাঁহাদের ফ্ল্যাটের মূল্য উপরোক্ত রেজিস্টার্ড সমিতিকে এক কিস্তিতে প্রদান করিতে হইবে এবং তাহার পর ঐ সমস্ত ফ্ল্যাটের মালিকানা উক্ত সমিতিকে দেওয়া হইবে।

(২) উপরোক্ত নীতি অনুযায়ী এস্টেটগুলিতে প্রতি ফ্ল্যাটের মূল্য নির্ধারণ করা হইতেছে। ফ্ল্যাটগুলির জন্য ভাড়াটিয়াদের কত মূল্য দিতে হইবে তাহা স্থির হইলেই তাঁহাদের নিকট ফ্ল্যাটগুলির মালিকানা হস্তান্তর করার প্রস্তাব দেওয়া হইবে।

### কলিকাতা পৌরসভার নির্বাচন

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮।) **শ্রীনিতাইপদ সরকার**ঃ পৌরকার্য বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা পৌরসভার নির্বাচন অনুষ্ঠান করার কোন পরিকল্পনা বর্তমানে সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উক্ত নির্বাচন হইবে বলিয়া আশা করা যায়?

**পৌরকার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) না

(খ) প্রশ্ন উঠে না।

**পশ্চিম দিনাজপুর জেলায় মিসায় আটক ব্যক্তির সংখ্যা**

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪২।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমদিনাজপুর জেলায় থানাওয়ারী ১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) মোট কতজনকে মিসায় আটক করা হইয়াছে; এবং

(খ) উক্ত সংখ্যা কোন্ অপরাধের জন্য কতজন?

**স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রয়োজনীয় তথ্য ইহার সহিত সংযুক্ত ১নং টেবিলে দেওয়া হইল।

(খ) প্রয়োজনীয় তথ্য ইহার সহিত সংযুক্ত ২নং টেবিলে দেওয়া হইল।

*Statement referred to starred quesiion No. 145 (KA).*

**১নং টেবিল**

**আলোচ্য সময়ে পশ্চিম দিনাজপুর জেলার থানাওয়ারী মিসায় আটক সংক্রান্ত পরিসংখ্যান**

| থানা | ১লা এপ্রিল, ১৯৭২ থেকে ৩১শে মার্চ, ১৯৭৩ | ১লা এপ্রিল, ১৯৭৩ থেকে ৩১এ জানুয়ারী, ১৯৭৪ | মোট |
|---|---|---|---|
| ১। বালুরঘাট | ৯ | ৪০ | ৪৯ |
| ২। কুমারগঞ্জ | ৫ | ১৪ | ১৯ |
| ৩। হিলি | — | ৪ | ৪ |
| ৪। গঙ্গারামপুর | — | ৪ | ৪ |
| ৫। তপন | ২ | ৩ | ৫ |
| ৬। বংশীহরী | — | ২ | ২ |
| ৭। কুশমান্ডি | ১ | ৫ | ৬ |
| ৮। রায়গঞ্জ | ২ | ২৭ | ২৯ |
| ৯। হেমতাবাদ | — | ৩ | ৩ |
| ১০। কালিয়াগঞ্জ | ৫ | ১৭ | ২২ |
| ১১। ইটাহার | ৫ | ৬ | ১১ |
| ১২। চোপরা | ৫ | ৩ | ৮ |
| ১৩। ইসলামপুর | ৪ | ২৩ | ২৭ |
| ১৪। গোয়ালপুখার | — | ২৬ | ২৬ |
| ১৫। চাকালিয়া | — | ২০ | ২০ |
| ১৬। করণদীঘি | ৫ | ১২ | ১৭ |
| মোট— | ৪৩ | ২০৯ | ২৫২ |

*Statement in referred to starred question No. 145 (Kha).*

**২নং টেবিল**

**আলোচ্য সময়ে পশ্চিম দিনাজপুর জেলার অপরাধ অনুযায়ী ও থানাওয়ারী মিসায় আটক সংক্রান্ত পরিসংখ্যান**

| থানা | ১লা এপ্রিল, ১৯৭২ থেকে ৩১এ মার্চ, ১৯৭৩ | | | ১লা এপ্রিল, ১৯৭৩ থেকে ৩১এ জানুয়ারী, ১৯৭৪ | | |
|---|---|---|---|---|---|---|
| | কী অপরাধমূলক কার্য্যের জন্য | | | কী অপরাধমূলক কার্য্যের জন্য | | |
| | জনশৃঙ্খলা রক্ষার পক্ষে হানিকর | রাষ্ট্রের নিরাপত্তা রক্ষার পক্ষে হানিকর | অত্যাবশ্যাক সরবরাহ ও কাজ চালু রাখার পক্ষে হানিকর | জনশৃঙ্খলা রক্ষার পক্ষে হানিকর | রাষ্ট্রের নিরাপত্তা রক্ষার পক্ষে হানিকর | অত্যাবশ্যাক সরবরাহ ও কাজ চালু রাখার পক্ষে হানিকর |
| ১। বালুরঘাট | ৮ | ১ | — | ৩৩ | — | ৭ |
| ২। কুমারগঞ্জ | ৫ | — | — | ১১ | — | ৩ |
| ৩। হিলি | — | — | — | ৪ | — | — |
| ৪। গঙ্গারামপুর | — | — | — | — | ১ | ৩ |
| ৫। তপন | ২ | — | — | ২ | — | ১ |
| ৬। বংশীহরি | — | — | — | — | — | ২ |
| ৭। কুশমান্ডি | ১ | — | — | ৫ | — | — |
| ৮। রায়গঞ্জ | ২ | — | — | ২৭ | — | — |
| ৯। হেমতাবাদ | — | — | — | — | — | ৩ |
| ১০। কালিয়াগঞ্জ | ৩ | — | ২ | ১৭ | — | — |
| ১১। ইটাহার | ৩ | — | ২ | ৫ | — | ১ |
| ১২। ইসলামপুর | — | — | ৪ | ৫ | — | ১৮ |
| ১৩। চোপরা | — | — | ৫ | — | — | ৩ |
| ১৪। গোয়ালপুখার | — | — | — | ২৫ | — | ১ |
| ১৫। চাকালিয়া | — | — | — | ২০ | — | — |
| ১৬। করণদীঘি | — | — | ৫ | ১১ | — | ১ |
| মোট— | ২৪ | ১ | ১৮ | ১৬৫ | ১ | ৪৩ |

*Statement in referred to starred question Nos. 145 (Ka) and (Kha).*

| | | |
|---|---|---|
| ১। | ১৯৭২ সালের ১লা জানুয়ারী হইতে ঐ বৎসরের ৩১এে মার্চ পর্য্যন্ত পশ্চিম দিনাজপুর জেলায় বিভিন্ন অপরাধের জন্য মিসা আইনে ধৃত ব্যক্তিদের মোট সংখ্যা — — — | ৪০ জন |
| ২। | মিসা আইন প্রবর্ত্তনের সময় হইতে ২৮এে ফেব্রুয়ারী, ১৯৭৪ পর্য্যন্ত মিসা আইনে ধৃত ব্যক্তির মোট সংখ্যা — — | ৩৩২ জন |
| | ঐ ধৃত ব্যক্তিদের মধ্যে ঐ সময়ের মধ্যে ছাড়া পাইয়াছেন মোট — | ১৬৮ জন |
| ৩। | ২৮-২-৭৪ তারিখে মিসা আইনে আটক বন্দীর মোট সংখ্যা — | ১৬৪ জন |

### যুবকল্যাণ বিভাগে লোক নিয়োগ

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪২২।) **শ্রীগঙ্গাধর প্রামাণিক**: যুবকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকারের আমলে (৩১এ জানুয়ারি, ১৯৭৪ পর্যন্ত) যুবকল্যাণ দপ্তরে কতজন নূতন লোক চাকরিতে নিযুক্ত হইয়াছেন; এবং

(খ) উঁহাদের মধ্যে তপসিলী ও আদিবাসীদের শতকরা হার কত এবং মুসলমান ও মহিলা কর্মীর সংখ্যা কত?

**যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**:

(ক) বর্তমান সরকারের আমলে (৩১এ জানুয়ারী, ১৯৭৪ পর্য্যন্ত) যুবকল্যাণ দপ্তরে মোট ৪১ জনকে চাকুরীতে নিযুক্ত করা হইয়াছে।

তাহা ছাড়া ৩১১ জনকে যুব সেবা বাহিনা প্রকল্পের অধীনে শিক্ষার্থী হিসাবে নিয়োগ করা হইয়াছে।

(খ) উপরোক্ত ৪১ জনের মধ্যে অর্থাৎ শতকরা প্রায় সাড়ে সাত জন তপশিলী ও তিন জন মুসলমান। যুব সেনা বাহিনীর শিক্ষার্থীর মধ্যে ১২ জন তপশিলী, ৪ জন আদিবাসী, ১০ জন মুসলমান ও ১২ জন মহিলা কর্মী আছেন।

### Demands of the Officers of Technical and Medical Services

***147.** (Admitted question No. *523.) **Shri Rajani Kanta Doloi**: Will the Minister-in-charge of the Home (General Administration) Department be pleased to state—

(a) whether the State Government has taken any decision in the matter of the demands of the Officers of the Technical and Medical Services regarding appointment of Technical and Medical Officers as heads of the Government's technical and medical departments and in the public undertakings and for parity of pay scales and status at all levels amongst Officers of technical, medical and administrative services;

(b) whether any Committee has been formed by the Government to look into the merits of these demands; and

(c) if the answer to (b) be in the affirmative—

(i) whether the said Committee has submitted any report to the Government; and

(ii) the salient points of the report?

**Minister-in-charge of Home (General Administration) Department** : (a) Yes, Government have taken certain decisions.

(b) No Committee was formally constituted. Under the direction of Chief Minister a Committee of officials first examined the merits of the demands. Then pursuant to the direction of the C.M. a group of Ministers considered the entire matter.

(c) (i) The Committee did not make any unanimous recommendations. Views expressed by individual members were submitted to the Chief Minister.

The Ministerial Group made certain unanimous recommendations which were subsequently accepted by the Cabinet.

(ii) (I) In the Irrigation and P. W. Departments a new post each of an Engineer- in-Chief in the pay scale of Commissioners (Rs. 2,500—2,700) will be created. The posts of such Engineer-in-Chief as also those of Director of Health Services and the Director of Public Instruction will be upgraded to the status of a Commissioner's post in the pay scale as aforesaid and will have the status of ex-officio Secretary as well.

(II) In addition, the Government may in technical Departments consider technocrats also for appointment to the posts of Secretaries and Commissioners as also to the posts of the heads of Public Undertakings including that of the Chairman of the State Electricity Board. The technocrats will be eligible for such posts and there will be no bar against them, but each case will be dealt with by the Government on its merits.

(III) The same principle, as mentioned in paragraph (II) above would apply in considering the appointment of a technocrats as Joint Secretary or Deputy Secretary or Assistant Secretary in technical Departments.

(IV) (a) In order to relieve stagnation at intermediate levels, the Government would introduce between the existing basic grade and the existing selection grade, a new intermediate selection grade which will benefit 10 per cent. of the employees now in the basic grade.

(b) In any service where there is no selection grade now, Government intends to introduce a new selection grade which will confer benefits proportionate to the benefits that would be conferred in service where there is an existing selection grade by the introduction of a new intermediate selection grade.

(c) The benefits referred to in sub-pragraphs (a) and (b) above will apply not only to Class I and Class II employees by also to Class III and Class IV employees.

(d) In view of the fact that in Enginnering Directorates of various Departments the existing selection grade of 5 per cent. is reserved for the promotees from Class III who are not eligible for further promotion to higher posts, the 10 per cent. mentioned in sub-paragraph (a) above for intermediate selection grade will be 15 per cent. in these cases.

(V) In order to effectuate the objects mentioned in the just preceding paragraph, the pay scales of the new selection grades are being worked out. This will take a little time. This announcement is subject to the pay scales of such new selection grades as will be announced by the Government subsequently. This announcement will be made by the end of this month. In this connection it may also be clarified that the basic grade referred to in paragraph (IV) above means so far as the Engineering Services are concerned the basic grades of Assistant Engineers and Executive Engineers. The Government will announce the details

of these basic grades in respect of which new selection grades will be created and this announcement is also subject to the particulars that will be announced regarding the basic grades intended to be convered by paragraph (IV) prepage.

(VI) Wherever 5 per cent. of the vacancies in a particular service is under the existing rules filled by promotion, the promotion quota will be raised to 60 per cent. and the rules will be changed accordingly.

**Protection of Bengali Films**

***148.** (Admitted question No. *972). **Shri Biswanath Chakraborty** : Will the Minister-in-charge of the Information and Public Relations Department be pleased to state—

(a) if the Government has any proposal to start some cinema halls for exhibiting Bengali films only ;

(b) if so, the location of the proposed cinema halls ; and

(c) the steps taken by the Government to protect Bengali films ?

**Minister-in-charge of the Information and Public Relation Department** :

(a) A proposal for starting new cinema houses for improving exhibition facility of films is under consideration of the Government.

(b) does not arise.

(c) For improvement of the film industry in West Bengal, a Film Development Board under the Chairmanship of the Chief Minister has been constituted by Government. The Board will take steps and suggest measures as may be necessary for improvement of the film industry in the State in general. It has been decided to make provision of a sum not exceeding Rs. 25 lakhs per year for the development of the industry.

**কাঁথি-বেলদা রাস্তায় অবস্থিত পুলিশ ঘাঁটির বিরুদ্ধে অভিযোগ**

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৬।) **শ্রীসুধীর চন্দ্র দাস** ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সদর মহকুমার অন্তর্গত কাঁথি-বেলদা রাস্তার খাকুড়দাতে যে পুলিশ ঘাঁটি স্থাপন করা হইয়াছে ঐ ঘাঁটির পুলিশ কাঁথি মহকুমার অধিবাসিগণের খোরাকী ধান্য ও চাউল সিজ করিয়া উহার জন্য কোন রসিদ ক্রেতাগণকে দেন না এরূপ কোন অভিযোগ সরকার পাইয়াছেন কিনা; এবং

(খ) পাইয়া থাকিলে,—

(১) এরূপ কতগুলি অভিযোগ পাওয়া গিয়াছে,

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন, ও

(৩) উক্ত ঘাঁটি গত দুই মাসে কত ধান্য ও চাউল সিজ করিয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ (ক) না।

(খ) (১) ও (২) এ প্রশ্ন উঠে না।

(৩) চাল ২২ কুইন্টাল ৪৩ কে, জি, ধান ৮৫ কুইন্টাল ৮৪ কে, জি,

**দ্বারকেশ্বর নদীর উপর সেতু নির্মাণ**

***১৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৭।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজগ্রাম ও বাঁকুড়া জেলার যোগাযোগকারী দ্বারকেশ্বর নদীর উপর যে সেতু নির্মাণ করিবার প্রস্তাব ছিল তাহা বর্তমানে কোন্ পর্যায়ে আছে;

(খ) উক্ত সেতুনির্মাণের কাজ এখনও শুরু না হওয়ার কারণ কি; এবং

(গ) কবে নাগাত উহার কাজ আরম্ভ হইবে?

**পূর্তবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক,খ,গ) সমীক্ষা চলিতেছে, উহার ফলাফলের উপর পরবর্তী পর্যায়ের কর্মসূচী নির্ভর করিতেছে।

**ভগবানগোলা থানা এলেকায় বিভিন্ন সমাজবিরোধী কার্যকলাপ রোধে পুলিশ কর্মচারী বৃদ্ধির প্রস্তাব**

***১৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৪।) **শ্রীমহঃ দেদার বক্সঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মুর্শিদাবাদ জেলার গ্রামাঞ্চলে চুরি, ডাকাতি ও হত্যাকান্ড উত্তরোত্তর বৃদ্ধি পাইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, গ্রামাঞ্চলের থানাগুলিতে বিশেষ করিয়া সীমান্তবর্তী থানাগুলিতে পুলিস কর্মচারীর সংখ্যা বৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কিনা এবং থাকিলে, তাহা কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হত্যাকাণ্ড ছাড়া আর কোন অপরাধ বৃদ্ধি পায় নাই।

(খ) বহরমপুর থানার অধীনে সাওনিতে, রঘুনাথগঞ্জ থানার অধীনে সম্মতিনগরে এবং ভগবানগোলা থানায় একটি করিয়া পুলিশ ফাঁড়ি খুলিবার প্রস্তাব আছে।

এতদ্ব্যতীত এই জেলার কয়েকটি থানায় পুলিশের সংখ্যা বাড়াইবার একটি প্রস্তাব আই. জি. পুলিশ, সরকারের কাছে পেশ করিয়াছেন। ঐ প্রস্তাবগুলি সরকারের পরীক্ষাধীন রহিয়াছে।

**ভরতপুর থানার ও সি-র বদলি**

***১৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৬।) **শ্রীসুনীলমোহন ঘোষ মৌলিকঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার ও সি-র বিরুদ্ধে কোন অভিযোগ এবং তজ্জন্য উক্ত ও. সি-কে অন্যত্র বদলির ব্যবস্থা করিবার জন্য স্থানীয় অধিবাসীদের নিকট হইতে কোন স্মারকলিপি পাইয়াছেন কিনা;

(খ) পাইয়া থাকিলে,—

(১) অভিযোগকারী/অভিযোগকারীদের নাম,

(২) অভিযোগ পাওয়ার তারিখ, ও

(৩) কি কি অভিযোগ;

(গ) এ বিষয়ে স্থানীয় এম. এল. এ-এর নিকট হইতে কোন পত্র পাইয়াছেন কিনা; এবং

(ঘ) উক্ত ও. সি-র বিরুদ্ধে কোন এনকোয়ারী করা হইয়াছে কিনা এবং হইলে, তাহার ফলাফল?

**স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অখিলেশ ব্যানার্জি। তিনি ছুরিকাঘাতে নিহত হন (গুলিতে নয়)

(খ) হ্যাঁ,

১৬-২-৭৪-এ এই হত্যা মামলায় ১৫ জনের বিরুদ্ধে চার্জশীট দেওয়া হইয়াছে এবং কেস্‌টি বর্ধমান কোর্টে বিচারধীন আছে।

(গ) এই ১৫ জনের মধ্যে নয় জনকে গ্রেপ্তার করা হইয়াছে। বাকী ছয় জন এখনও পলাতক।

(ঘ) কেস্‌টি এখন বিচারাধীন। পলাতক আসামীদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা লইবার জন্য আবেদন করা হইয়াছে।

### বনগাঁ পুলিস কর্তৃক চোরাই ধান চাল আটক

*১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৮।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলী ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বনগাঁ পুলিস কর্তৃপক্ষ ১৯৭৩ সালের নভেম্বর হইতে ১৯৭৪ সালের জানুয়ারি পর্যন্ত সময়ে চোরাচালানকারীদের নিকট হইতে কি পরিমাণ ধান ও চাল আটক করিয়াছেন;

(খ) এই ধান ও চাল কিভাবে ও কাহার নিকট জমা দেওয়া হইয়াছে;

(গ) এই সংগৃহীত ধান ও চাল কিভাবে বন্টন করা হইবে; এবং

(ঘ) পুলিস কর্তৃক সংগৃহীত চাল ঠিকমত জমা পড়িয়াছে কিনা দেখার জন্য কি ব্যবস্থা আছে?

**স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চাল ৪২·০৮ কুইন্টাল

ধান ১৩·৮৪ ,,

(খ) ডি, পি, এজেন্ট এবং খাদ্য ও সরবরাহ বিভাগের মহকুমা কন্ট্রোলার-এর নিকট জমা দেওয়া হইয়াছে।

(গ) আদালতের নির্দেশ অনুসারে।

(ঘ) ধান ও চাল আটক করার সাথে সাথে পুলিশ বিষয়টি জেনারেল ডাইরীতে লিপিবদ্ধ করে এবং আটক দ্রব্যের একটি তালিকা সংশ্লিষ্ট ব্যক্তির হাতে দেওয়া হয়।

### বর্ধমান বিশ্ববিদ্যালয় উপাচার্যের অফিসঘরে ছাত্রহত্যা

*১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৫।) শ্রীহরশঙ্কর ভট্টাচার্য: গত ৩১এ অগাস্ট, ১৯৭৩ তারিখে প্রদত্ত তারকাচিহ্নিত *৯ (অনুমোদিত প্রশ্ন নং *৪২) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের অফিসঘরে যে ছাত্রটিকে গুলি করিয়া হত্যা করা হইয়াছিল তাহার নাম কি;

(খ) এ বিষয়ে যে তদন্ত চলিতেছে তাহা শেষ হইয়াছে কিনা এবং হইলে, তাহার ফলাফল;

(গ) হত্যাকারীদের সকলকে গ্রেপ্তার করা হইয়াছে কিনা, এবং

(ঘ) তদন্তের রিপোর্টের ভিত্তিতে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) অখিলেশ ব্যানার্জি। তিনি ছুরিকাঘাতে নিহত হন (গুলিতে নয়)।

(খ) হ্যাঁ।

১৬-২-৭৪-এ এই হত্যা মামলায় ১৫ জনের বিরুদ্ধে চার্জশীট দেওয়া হইয়াছে এবং কেসটি বর্ধমান কোর্টে বিচারধীন আছে।

(গ) এই ১৫ জনের মধ্যে নয় জনকে গ্রেপ্তার করা হইয়াছে। বাকী ছয় জন এখনও পলাতক।

(ঘ) কেসটি এখন বিচারধীন। পলাতক আসামীদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা লইবার জন্য আবেদন করা হইয়াছে।

### Unhygienic and Dirty Urinals in Calcutta City

*156. (Admitted question No. *34.) **Shri Md. Safiullah**: Will the Minister-in-charge of the Municipal Services Department be pleased to state—

(a) whether the Government is aware of the existence of several unhygienic and dirty urinals in Calcutta, principal of them being those on Brabourne Road and near Sealdah Railway Station; and

(b) if so, their number and the reasons for not dismantling such urinals replacing them with hygienic and modern ones?

**Minister-in-charge of Municipal Services Department**: (a) Yes.

(b) The total number of unhygienic and dirty urinals in all the four districts of Calcutta is 125.

Such urinals have not been replaced by modern ones due to non-availability of sufficient space as well as paucity of fund. Some urinals of Sealdah area have however been dismantled without replacement.

### বীরভূম ও বর্ধমান জেলা হইতে চাল ও কয়লার চোরাই চালান

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪।) শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়: স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, একদল চোরাই চালানদার প্রত্যহ অন্ডাল-সাঁইথিয়া লাইনে বীরভুম জেলা থেকে চাল ও বর্ধমান জেলা থেকে চোরাই কয়লা নিয়ে যাওয়া-আসা করে;

(খ) অবগত থাকলে, অণ্ডাল-সাঁইথিয়া লাইনের যাত্রীবাহী ট্রেনগুলি প্রত্যহ উপযুক্তভাবে তল্লাসী করার কোন ব্যবস্থা আছে কিনা; এবং

(গ) এই চোরাই চালান বন্ধের জন্য সরকার অন্য কোন কর্মপন্থা গ্রহণ করেছেন কি?

**স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) হ্যাঁ।

**Government's advertisements in the Urdu Daily "Ghazi"**

***158**. (Admitted question No. *555.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Information and Public Relations Department be pleased to state—

(a) if the Government has imposed any ban or restriction on the issue of Government advertisements to the Urdu Daily 'Ghazi' ; and

(b) if so, the reason thereof ?

**Minister-in-charge for Information and Public Relation Department** : Although no ban has been imposed it is a fact that advertisements are not being issued to the Urdu Daily 'Ghazi'.

The paper has not been considered suitable for release of advertisements.

**জাঙ্গীপাড়া ও চন্ডীতলা থানায় বিভিন্ন সমাজবিরোধী কাজ**

***১৫৯**। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০।) **শ্রীগনেশ হাটুই** ঃ স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭১-৭২, ১৯৭২-৭৩ এবং ১৯৭৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত হুগলি জেলার জাঙগীপাড়া ও চন্ডীতলা থানায় কতগুলি চুরি, ডাকাতি ও ছিনতাইয়ের ঘটনা ঘটিয়াছে;

(খ) ইহা কি সত্য যে, জাঙগীপাড়া থানার অন্তর্গত নীলারপুর মৌজায় ১৯৭৪ সালের ১১ই জানুয়ারি তারিখে কর্ডনিং পুলিস এগার রাউন্ড গুলি ছোঁড়ে; এবং

(গ) সত্য হইলে, এই গুলি ছোঁড়ার কারণ কি, এবং ইহাতে কোন ব্যক্তি আহত হইয়াছে কিনা?

**স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

| (ক) বৎসর | থানার নাম | ডাকাতি | চুরি | ছিনতাই |
|---|---|---|---|---|
| ১৯৭১-৭২ | জঙ্গিপাড়া | ১ | ৯৭ | ৩ |
| | চন্ডীতলা | ৬ | ১২৪ | ২ |
| ১৯৭২-৭৩ | জঙ্গিপাড়া | ৩ | ১৫১ | ৪ |
| | চন্ডীতলা | ৩ | ১২৩ | ৪ |
| ১-৪-৭৩ হইতে | জঙ্গিপাড়া | ১ | ৪৩ | ০ |
| ৩১-১২-৭৩ | চন্ডীতলা | ৩ | ১০৩ | ৩ |

(খ) না ১১-১-৭৪ তারিখে এরূপ ঘটনা ঘটে নাই।

(গ) প্রশ্ন উঠে না।

**কলিকাতা কর্পোরেশনের কতিপয় অফিসারের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ**

*১৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯।) **শ্রীনিতাইপদ সরকার**ঃ পৌরকার্য বিভাগের ন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা কর্পোরেশনের কতিপয় উর্ধ্বতন কর্মচারীর বিরুদ্ধে কোন দুর্নীতির অভিযোগ সম্প্রতি সরকারের গোচরীভূত হইয়াছে কিনা; এবং

(খ) হইলে,—

(১) কতজন অফিসারের বিরুদ্ধে, ও

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**পীরকার্য্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**চটকল এলাকায় ১৪৪ ধারা**

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৩।) **শ্রীঅশ্বিনী রায়**ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলায় চটকল শ্রমিকদের ধর্মঘটের সময়ে (১৯৭৪ সালের ১৫ই জানুয়ারি হইতে) চটকল এলাকায় ১৪৪ ধারা জারি করার আদেশ দেওয়া হয়;

(খ) সত্য হইলে, উক্ত আদেশ জারির কারণ কি?

**বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ (ক) হ্যাঁ।

(খ) ধর্মঘটের সময়ে চটকলগুলিতে ট্রেড ইউনিয়ন কর্মে লিপ্ত প্রতিদ্বন্দী রাজনৈতিক লেগুলির মধ্যে সংঘর্ষ বন্ধের জন্য এবং শান্তিভঙ্গের আশংকায় চটকল এলাকাগুলিতে াঝে মাঝে ১৪৪ ধারা জারী করা হইয়াছিল।

**কলিকাতা কর্পোরেশন অধিনস্থ শ্মশানঘাটের রক্ষণাবেক্ষণ**

*১৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৫।) **শ্রীকাশীনাথ মিশ্র**ঃ পৌরকার্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা কর্পোরেশনের অধীনস্থ শ্মশানঘাটগুলি রক্ষণাবেক্ষণের জন্য বাৎসরিক ব্যয় কত;

(খ) প্রতিটি শ্মশানঘাটে বৈজ্ঞানিক পদ্ধতিতে মৃতদেহ সৎকার করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা এবং থাকিলে কবে নাগাত উহা কার্যকরী হইবে; এবং

(গ) উক্ত শ্মশানঘাটগুলি হইতে সরকারের কোন আয় হয় কিনা?

**পৌরকার্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) কলিকাতা কর্পোরেশনের অধীনে চারটি শ্মশানঘাট রক্ষণাবেক্ষণের নিমিত্ত বাৎসরিক তিন লক্ষ কুড়ি হাজার টাকা ব্যয় হয়।

(খ) না; এই বিষয়ে করণীয় যাহা কিছু কর্পোরেশনই করিবেন।

(গ) না।

## পুলিস বিভাগে লোক নিয়োগ

***১৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২৭।) **শ্রীগঙ্গাধর প্রামানিকঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সরকার দায়িত্ব গ্রহণ করিবার পর হইতে ১১ই ফেব্রুয়ারি, ১৯৭৪ পর্যন্ত কলিকাতা ও বিভিন্ন জেলায় (জেলাভিত্তিক) পুলিস বিভাগে বিভিন্ন শ্রেণীতে কত লোকের নূতন চাকুরি হইয়াছে;

(খ) তফসিলী ও আদিবাসীদের জন্য সংরক্ষিত চাকুরি নির্ধারিত হারে দেওয়া হইয়াছে কিনা;

(গ) না হইয়া থাকিলে, তাহার কারণ কি;

(ঘ) '(ক)' উল্লিখিত সংখ্যার মধ্যে নারী ও পুরুষ কত কত জন; এবং

(ঙ) উক্ত নিয়োগে শতকরা হিসাবে মোট কতজন মুসলমান কর্মী নিযুক্ত হইয়াছেন ?

**স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ—

(ক) পশ্চিমবঙ্গ পুলিশ — ২১৮৮ }<br>
কলিকাতা পুলিশ — ১৫৮৯ } ৩৭৭৭

একটি তালিকা সংযুক্ত করা হইল।

(খ) হ্যাঁ, অধিকাংশ ক্ষেত্রে।

(গ) উপযুক্ত প্রার্থীর অভাবে কয়েকটি ক্ষেত্রে দেওয়া হয় নাই।

(ঘ) পুরুষ ৩৭১৮ }<br>
নারী ৫৯ } ৩৭৭৭

(ঙ) কলিকাতা পুলিশ— শতকরা ৬ জন।<br>
পশ্চিমবঙ্গ পুলিশ— শতকরা ১০ জন।

*Statement referred to in reply to starred question No. 163 (Ka).*

| জেলা | অতিরিক্ত এস,পি, | ডেপুটি এস,পি, | এস,আই, | এ,এস,আই | আরক্ষিক | করণিক | চতুর্থ শ্রেণীর কর্মচারী |
|---|---|---|---|---|---|---|---|
| পুরুলিয়া | — | — | — | ১ | ২২ | ৪ | — |
| বাঁকুড়া | — | — | — | — | ৬৫ | — | — |
| বর্ধমান | — | — | — | — | ১৫৯ | ৩ | — |
| বীরভূম | — | — | — | — | ৩৯ | ৪ | ২ |
| মেদিনীপুর | — | ১ | — | — | ৮৬ | ২ | — |
| হুগলী | — | — | — | ৬ | ৭৫ | ৪ | — |
| হাওড়া | — | — | — | — | ১৫৯ | ৪ | — |
| ২৪-পরগণা | — | — | — | ২ | ১০৫ | ৩ | ৭ |
| মুর্শিদাবাদ | — | ১ | — | — | ৫৪ | ২ | ১ |
| নদীয়া | — | ১ | — | — | ৯৫ | — | — |
| জলপাইগুড়ি | — | — | ১ | — | ৭১ | ৩ | ৪ |
| পশ্চিম দিনাজপুর | — | — | — | — | ৬৫ | ৪ | — |
| মালদহ | — | — | — | — | ৪৯ | — | ১ |

*Statement referred to in reply to starred question No. 163 (Ka).*—contd.

| জেলা | অতিরিক্ত এস,পি, | ডেপুটি এস,পি, | এস, আই, | এ, এস, আই, | আরক্ষিক | করণিক | চতুর্থ শ্রেণীর কর্মচারী |
|---|---|---|---|---|---|---|---|
| কুচবিহার | — | — | — | — | ৪৩ | ৩ | — |
| দার্জিলিং | — | ১ | — | ১ | ৬ | — | — |
| ওয়েরলেস্ | — | — | ১৭ | ৭৮ | ২৯ | ১ | ১ |
| ডি,আই,জি, ট্রেনিং | ১০ | — | ২৬০ | — | — | ১ | ১১ |
| কোম্পানী এস,এ,পি,-১ | — | — | — | — | ৬৭ | ১ | ৪ |
| কোম্পানী এস,এ,পি-২ | — | — | — | — | ৬১ | — | ১১ |
| কোম্পানী এস,এ,পি-৩ | — | — | — | — | ৭৮ | — | ৪ |
| কোম্পানী এস,এ,পি-৪ | — | — | — | — | ৫৫ | ২ | ২৪ |
| কোম্পানী এস,এ,পি-৫ | — | — | — | — | ৪৮ | ৫ | ৩ |
| কোম্পানী এস,এ,পি-৬ | — | — | — | — | ৩৩ | ৩ | ৩৬ |
| এস,আর,পি, হাওড়া | — | — | — | — | ২৬ | ১ | ২ |
| এস,আর,পি, শিয়ালদহ | — | — | — | — | ৩৩ | ৪ | ১ |
| এস,আর,পি, শিলিগুড়ি, | — | — | — | — | — | — | — |
| ডি,আই,জি, আই,বি | — | — | — | — | — | ২৮ | ২ |
| ডি,আই,জি, সি,আই,ডি, | — | — | — | — | — | ৬ | — |
| ডি,আই,জি, প্রেসিডেন্সী রেঞ্জ | — | — | — | — | — | ৩ | — |
| ডি,আই,জি, জলপাইগুড়ি | — | — | — | — | — | ২ | — |
| ডি,আই,জি, এন্‌ফোর্সমেন্ট ব্রাঞ্চ | — | — | — | — | — | ৩ | — |
| ই,এফ,আর-১ ব্যাটেলিয়ন | — | — | — | — | ২১ | ৪ | ৯ |
| ই,এফ,আর-২ ব্যাটেলিয়ন | — | — | — | — | ৩৪ | ১ | ৬ |
| | ১০ | ৪ | ২৭৮ | ৮৮ | ১,৫৭৮ | ১০১ | ১২৯ |

*Statement referred to in reply to starred question No.* 163 (*Ka*)—concld.

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| করণীক | — | — | — | — | — | ৩৩ |
| টেলিফোন অপারেটর | | — | — | — | — | ৩ |
| স্টেনোগ্রাফার | — | — | — | — | — | ১ |
| টাইপিস্ট | — | — | — | — | — | ৩ |
| চতুর্থ শ্রেণীর কর্মচারী | | — | — | — | — | ৮৭ |
| এস, আই, | — | — | — | — | — | ৩৫ |
| সার্জেন্ট | — | — | — | — | — | ৫৫ |
| ওয়েরলেস সুপারভাইজার গ্রেড-২ | | | — | — | — | ১৯ |
| এস,আই, | — | — | — | — | — | ৫ |
| আরক্ষিক | — | — | — | — | — | ১,৩৪৮ |
| | | | | | | ১,৫৮৯ |

## UNSTARRED QUESTIONS
### (to which written answers were laid on the table)

### বাঁকুড়া ক্রীশচান কলেজ

**১৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৬১০।) **শ্রীকাশীনাথ মিশ্র** : শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া ক্রীশচান কলেজকে ১৯৭২ সালের জানুয়ারি হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত অনুদান হিসাবে কত টাকা দেওয়া হইয়াছে; এবং

(খ) উক্ত কলেজ-এর উন্নতির জন্য উক্ত সময়ে অন্যান্য কোন্ কোন্ খাতে কত পরিমাণ অর্থ মঞ্জুর করা হইয়াছে ও তন্মধ্যে কত পরিমাণ অর্থ ব্যয় করা হইয়াছে?

**শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়** : (ক) বাঁকুড়া ক্রীশচান কলেজকে ১৯৭২ সালের জানুয়ারি হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত বিভিন্ন খাতে মোট ১১,৩৩,৬৮৯ টাকা অনুদান হিসাবে দেওয়া হইয়াছে।

(খ) উক্ত কলেজকে দুষ্কৃতকারিগণ কর্তৃক বিনষ্ট কলেজ সম্পত্তির ক্ষতিপূরণ বাবত ২২,১০০ টাকা এবং শারীর-বিজ্ঞান বিষয়ে স্নাতক পর্যায়ে পাঠক্রম প্রবর্তনের জন্য ১০,০০০ টাকা অর্থ মঞ্জুর করা হইয়াছে। খরচের সম্যক বিবরণ এখনও সরকারের হস্তগত হয় নাই।

### সরকারী কর্মচারীদের ভ্রমণভাতা

**১৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৩১৮।) **শ্রীঅশ্বিনী রায়** : অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী কর্মচারীদের ভ্রমণ-ভাতার হার পরিবর্তন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কোন্ শ্রেণীর কর্মচারীর জন্য এই পরিবর্তনের হার কত?

**অর্থ বিভাগের মন্ত্রী মহাশয়** ঃ (ক) এ সম্বন্ধে প্রস্তাব বিভিন্ন সূত্র হইতে সরকারের কাছে এসেছে। তবে সরকারী কর্মচারীদের ভ্রমণ-ভাতার হার পরিবর্তনের কোন পরিকল্পনা এখন পর্যন্ত সরকারের নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### রয়েল বেঙ্গল টাইগার

১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৮।) **শ্রীনরেশচন্দ্র চাকী** ঃ বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবনে বর্তমানে কয়টি রয়েল বেঙ্গল টাইগার আছে;

(খ) উহাদের সংরক্ষণের জন্য সরকারের কি কি পরিকল্পনা আছে; এবং

(গ) ১৯৭১, ১৯৭২ ও ১৯৭৩ সালের প্রত্যেক বৎসরে উক্ত বাঘের সংখ্যা কত ছিল?

**বন বিভাগের মন্ত্রী মহাশয়** ঃ (ক) সুন্দরবনের বাঘকেই রয়েল বেঙ্গল টাইগার নামে অভিহিত করা হয়। ইং ১৯৭২ সালের এপ্রিল এবং মে মাসে সুন্দরবনের ১।৫ অংশে বাঘ গণনা করিয়া জানা গিয়াছে যে ঐ অংশে ২৭টি বাঘ আছে। সুন্দরবনের অবশিষ্ট ৪।৫ অংশে গণনা করা সম্ভব হয় নাই।

(খ) উহাদের সংরক্ষণের জন্য সুন্দরবনে "ব্যাঘ্র প্রকল্পের" কাজ আরম্ভ হইয়াছে।

(গ) বৎসর অনুযায়ী বাঘের সংখ্যা বলা সম্ভব নয়। তবে ১৯৭২ সালের সংখ্যা পূর্বেই বলা হয়েছে।

### সেন্সর বোর্ডে সেন্সরকৃত বাংলা ছবি

১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১০৩১।) **শ্রীকাশীনাথ মিশ্র** ঃ তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৩ সালের জানুয়ারি মাস হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত সেন্সর বোর্ডে কতগুলি বাংলা ছবি সেন্সর করা হয়েছে এবং তন্মধ্যে কতগুলি ছবি এ পর্যন্ত মুক্তিলাভ করেছে?

**তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয়** ঃ বিষয়টি কেন্দ্রীয় সরকারের অন্তর্ভুক্ত সেন্ট্রাল বোর্ড অফ ফিল্ম সেন্সর কর্তৃক পরিচালিত হয়। উক্ত অফিসের কলিকাতা শাখা হইতে জানা গিয়াছে যে ১৯৭৩ সালের জানুয়ারি হইতে ১৯৭৪ সালের জানুয়ারি পর্যন্ত মোট ৩৬টি বাংলা ছবি সেন্সর করা হইয়াছে।

ঐ সময়ের মধ্যে ৩৪টি বাংলা ছবি মুক্তিলাভ করিয়াছে বলিয়া জানা গিয়াছে।

### ভগবানগোলা এস, ই, পি, স্কীমে আমডহরা-কোলান-রাধাকান্তপুর রাস্তা

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৭।) **শ্রীমহম্মদ দেদার বক্স** ঃ উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা ২নং ব্লকে এস ই পি (স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম) স্কীমে আমডহরা-কোলান-রাধাকান্তপুর রাস্তার জন্য ১৯৭২-৭৩ আর্থিক বছরে মোট কত টাকা ও কোন্ কোন্ খাতে ব্যয় করা হইয়াছে; এবং

(খ) উক্ত রাস্তায় ১৯৭৩ সালের ১লা এপ্রিল হইতে ১৯৭৪ সালের জানুয়ারি পর্যন্ত মোট কত টাকা ও কোন্ কোন্ খাতে ব্যয় হয়েছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা ২নং **ব্লকে এস ই পি স্কীমে** আমডহরা-কোলান-রাধাকান্তপুর রাস্তার জন্য ১৯৭২-৭৩ আর্থিক **বছরে বিভিন্ন খাতে** মোট ব্যয়ের পরিমাণ নিম্নরূপঃ

| | | | | | টাকা |
|---|---|---|---|---|---|
| (১) মজুরী | — | — | — | — | ১,৭০,৯১০ |
| (২) উপকরণ | — | — | — | — | ৮৩,৫৭৬ |
| (৩) তত্ত্বাবধায়ক কর্মী বেতন | | — | — | — | ১৩,৩৯৪ |

(খ) উক্ত রাস্তায় ১৯৭৩ সালের ১লা এপ্রিল হইতে ১৯৭৪ সালের জানুয়ারি পর্যন্ত মোট ব্যয়ের পরিমাণ বিভিন্ন খাতে নিম্নরূপঃ

| | | | | | টাকা |
|---|---|---|---|---|---|
| (১) মজুরী | — | — | — | — | ৮০,৯৬৫ |
| (২) উপকরণ | — | — | — | — | ১৫,২৫৭ |
| (৩) তত্ত্বাবধায়ক কর্মী বেতন | | — | — | — | ৫,০৬৪ |

**পুরুলিয়া শহরে শান্তময়ী মাধ্যমিক বালিকা বিদ্যালয়ের সন্নিকটে সিনেমা হল স্থাপন**

**১৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৬৫।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পুরুলিয়া শহরে সর্ববৃহৎ স্ত্রী-শিক্ষাকেন্দ্র শান্তময়ী মাধ্যমিক বালিকা বিদ্যালয়ের সন্নিকটে সম্প্রতি একটি সিনেমা হল স্থাপনের লাইসেন্স দেওয়া হইয়াছে; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত বিদ্যালয়ের ছাত্রী ও শিক্ষিকাগণের মর্যাদা ও নিরাপত্তার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) পুরুলিয়া জেলাশাসক শান্তময়ী বালিকা বিদ্যালয়ের সন্নিকটে একটি স্থায়ী সিনেমা হল স্থাপনের অনুমতি দিয়াছেন। ঐ আদেশের বিরুদ্ধে শান্তময়ী বালিকা বিদ্যালয়ের সম্পাদক শ্রী সুকুমার মুখোপাধ্যায় বর্ধমান বিভাগের কমিশনারের নিকট ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ সিনেমা (নিয়ন্ত্রণ) আইন অনুযায়ী আপীল করেন। কিন্তু উহা নামঞ্জুর হয়।

শ্রী মুখোপাধ্যায় অতঃপর ঐ আইন অনুযায়ী কমিশনারের উক্ত আদেশ খারিজের নিমিত্ত রাজ্য সরকারের নিকট দরখাস্ত করিয়াছেন। বিষয়টি এখন রাজ্য সরকারের বিবেচনাধীন রহিয়াছে।

(খ) যেহেতু সিনেমা হল স্থাপনের অনুমতির বিষয়টি এখনও রাজ্য সরকারের বিবেচনাধীন অতএব ঐ প্রশ্ন উঠে না।

**বনগাঁ মহাকুমায় লেভি মারফৎ ধান সংগ্রহ**

**১৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৬।) **শ্রীঅজিত কুমার গাঙ্গুলীঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের নভেম্বর হইতে ১৯৭৪ সালের জানুয়ারি পর্যন্ত বনগাঁ মহকুমায় কত কুইন্ট্যাল লেভির ধান সংগ্রহ হইয়াছে;

(খ) উক্ত মহকুমায় কত জনের উপর লেভি ধার্য করা হইয়াছে; এবং

(গ) কিভাবে ও কিসের উপর ভিত্তি করিয়া উক্ত মহকুমায় লেভির তালিকা প্রণয়ন করা হইয়াছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ঃ** (ক) ১৯৭৩ সালের নভেম্বর মাস হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত বনগাঁ মহকুমায় ৩৪০ কুইন্ট্যাল ধান লেভির মারফত সংগৃহীত হইয়াছে।

(খ) উক্ত মহকুমায় ১৩৬ জন ধান্য উৎপাদকের উপর লেভি ধার্য করা হইয়াছে।

(গ) সমগ্র পশ্চিম বাংলায় ধান সংগ্রহ একই পদ্ধতিতে হইয়া থাকে; বনগাঁ মহকুমার জন্য কোন পৃথক পদ্ধতি নাই। যেভাবে এবং যাহার ভিত্তিতে উৎপাদকের লেভির তালিকা প্রণয়ন করা হয় তাহা নিম্নরূপঃ

(১) সেচ এলাকায় সাত একরের উপর এবং সেচহীন এলাকায় দশ একরের উপর ধানের জোতে যেভাবে ত্রি-স্তর লেভি ধার্য করা হইয়াছে তাহা হইলঃ

**সেচ এলাকায় অবস্থিত জোতের ক্ষেত্রে--**

| জোতের পরিমাণ | লেভির হার |
|---|---|
| ৭ একর পর্যন্ত — — | — কোন লেভি নাই। |
| ৭ একরের উপর এবং ১০ একর পর্যন্ত | — ৭ একরের অতিরিক্ত অংশের উপর একর প্রতি ৬ কুইন্ট্যাল ধান। |
| ১০ একরের উপর — — | — ১৮ কুইন্ট্যাল ধান এবং তৎসহ ১০ একরের অতিরিক্ত অংশের উপর একর প্রতি ৮ কুইন্ট্যাল ধান হিসাবে। |

**সেচহীন এলাকায় অবস্থিত ধানের জোতেরক্ষেত্রে--**

| জোতের পরিমাণ | লেভির হার |
|---|---|
| ১০ একর পর্যন্ত — — | — কোন লেভি নাই। |
| ১০ একরের উপর এবং ১৪ একর পর্যন্ত | — ১০ একরের অতিরিক্ত অংশের উপর একর প্রতি ৪ কুইন্ট্যাল ধান হিসাবে। |
| ১৪ একরের উপর — — | — ১৬ কুইন্ট্যাল ধান এবং তৎসহ ১৪ একরের অতিরিক্ত অংশের উপর একর প্রতি ৬ কুইন্ট্যাল ধান হিসাবে। |

এই লেভির আওতায় আমন ও সমকালীন উৎপাদিত উচ্চফলনশীল ধানের জোত আসে, কিন্তু বোরো বা আউস ধানের জোত আসে না।

(২) ওয়েস্ট বেঙ্গল ফুডগ্রেনস প্রোকিরওমেন্ট (লেভি) অর্ডার, ১৯৭৩ অনুসারে ১লা অক্টোবর, ১৯৭৩ তারিখ অথবা তাহার পর অন্য কোন সময়ে যে জমিতে উৎপাদকগণ আমন অথবা সমকালীন উচ্চফলনশীল ধানের চাষ করিয়া থাকেন অথবা উৎপাদিত ধান পাইয়া থাকেন, তাহার ভিত্তিতেও উৎপাদক লেভির তালিকা প্রণয়ন করা হইয়া থাকে। ইহা ব্যতীত বর্গা চাষের ক্ষেত্রে প্রত্যেক উৎপাদক উক্ত আদেশ অনুসারে ১৯৭৩ সালের ১৫ই ডিসেম্বরের মধ্যে ভারপ্রাপ্ত সংশ্লিষ্ট সরকারী কর্মচারিগণের নিকট তাঁহারা যে বর্গা চাষ করিয়াছেন সে সম্পর্কে প্রয়োজনীয় তথ্য জ্ঞাপন করিতে আইনত বাধ্য। এই সকল তথ্যও উক্ত তালিকা প্রণয়নের সময় বিবেচনা করা হয়।

### বার্ধক্য ভাতা

**১৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ৬২৭।) **শ্রীমহম্মদ দেদার বক্স**ঃ ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ মাস হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত পশ্চিমবঙ্গের মোট কতজন ব্যক্তিকে বার্ধক্য ভাতা মঞ্জুর করা হইয়াছে;

(খ) সরকার কি অবগত আছেন যে মুর্শিদাবাদ জেলায় ভগবানগোলা ২নং ব্লকের খড়িবোনা অঞ্চলের সোদপুর গ্রাম পঞ্চায়েতের অধীনে বেশ কয়েকজন ব্যক্তি বার্ধক্য ভাতার জন্য বহুদিন পূর্বে আবেদন করা সত্ত্বেও এ পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নাই; এবং

(গ) অবগত থাকিলে, (১) কতদিন পূর্বে ঐ দরখাস্ত সরকার পাইয়াছেন, এবং (২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**ত্রাণ ও কল্যাণে বিভাগের মন্ত্রী মহাশয়**ঃ (ক) ৪,৭১২ জনকে।

(খ) এরূপ কোনও আবেদন হয় নাই।

(গ) (১) ও (২) প্রশ্ন উঠে না।

### পশ্চিম বাংলায় চিনিকল

**১৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৫১৩।) **শ্রীকাশীনাথ মিশ্র**ঃ বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলায় বর্তমানে কোন্ কোন্ জেলায় কয়টি করিয়া চিনিকল আছে;

(খ) চিনিকলগুলি হইতে গড়ে প্রতিদিন কত পরিমাণ চিনি উৎপাদিত হইতেছে; এবং

(গ) বর্তমানে কত জন শ্রমিক উক্ত চিনিকলগুলিতে কাজ করিতেছেন?

**বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয়**ঃ (ক) বীরভূম, নদীয়া ও মুর্শিদাবাদ জেলায় একটি করিয়া চিনিকল আছে। বর্তমানে কেবল নদীয়া জেলার চিনিকলটি চালু আছে।

(খ) একমাত্র নদীয়া জেলার কলটিতে দৈনিক গড়ে ১০০।১২০ টন চিনি উৎপাদনের ক্ষমতা আছে।

(গ) নদীয়া জেলার চিনিকলটিতে মোট ৯৬০ জন শ্রমিক কাজ করিতেছেন।

### পশ্চিম দিনাজপুর জেলায় অনুমোদনপ্রাপ্ত বিদ্যালয় ও মাদ্রাসা

**১৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৭।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্ত**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ এবং ১৯৭৩ সালের প্রতি বৎসরে পশ্চিম দিনাজপুর জেলায় কয়টি করিয়া (১) হাই স্কুল, (২) জুনিয়ার হাই স্কুল, (৩) মাদ্রাসা, ও (৪) জুনিয়ার মাদ্রাসাকে অনুমোদন দেওয়া হইয়াছে;

(খ) তম্মধ্যে রায়গঞ্জ মহকুমায় কোন্ কোন্ হাই ও জুনিয়ার হাই স্কুলের অনুমোদন দেওয়া হইয়াছে; এবং

(গ) সকল ক্ষেত্রে ডিস্ট্রিক্ট সেকেন্ডারী স্কুল রেকগ্নিশন এড্ভাইসারী কমিটির অনুমোদন ছিল কিনা?

**শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) ১৯৭২ সালে পশ্চিম দিনাজপুর জেলার কোন মাধ্যমিক বিদ্যালয়কে বা মাদ্রাসাকে অনুমোদন দেওয়া হয় নাই। ১৯৭৩ সাল হইতে অনুমোদন দেওয়ার জন্য পশ্চিম দিনাজপুর জেলার সর্বোচ্চ সংখ্যা ছিল ঃ

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| (১) হাই স্কুল — | — | — | — | — | — | ১৩ |
| (২) জুনিয়ার হাই স্কুল | — | — | — | — | — | ১৩ |
| | | | | (৯টি ৪-শ্রেণী এবং ৪টি ২-শ্রেণী) | | |
| (৩) হাই মাদ্রাসা | — | — | — | — | — | ১ |
| (৪) জুনিয়ার মাদ্রাসা | — | — | — | — | — | ২ |
| (৫) সিনিয়ার মাদ্রাসা | — | — | — | — | — | ১ |

নির্বাচিত বিদ্যালয়গুলির নাম এবং জেলা বিদ্যালয় পরিদর্শকের প্রতিবেদন পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষৎ/পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষতে সুপারিশসহ প্রেরণ করা হইয়াছে। কিন্তু পর্ষতের অনুমোদনপত্র এখনও পাওয়া যায় নাই। এই প্রসঙ্গে উল্লেখ করা যাইতে পারে যে অনুমোদন দেওয়ার ক্ষমতা পর্ষৎগুলির উপর ন্যস্ত।

(খ) রায়গঞ্জ মহকুমায় নির্বাচিত হাই ও জুনিয়ার হাই স্কুলের নাম নিম্নে তালিকায় দেওয়া হইল।

(গ) জিলা মাধ্যমিক শিক্ষার উপদেষ্টা সমিতির মন্তব্যের ভিত্তিতে পর্ষৎগুলির নিকট সুপারিশ করা হইয়াছে।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No.* 154

LIST

**High Schools**

(1) Kunoir K. C. Junior High School, P. O. Kunoir.
(2) Dalimgaon Junior High School, Dilimgaon.
(3) Kaliaganj Ginni Devi Hindi Junior High School, P. O. Kaliaganj.
(4) Khayerbari-Balihara Junior High School, P. O. Balihara.
(5) Sevagram Junior High School, P. O. Bhatolehat.
(6) Baharail B. C. Junior High School, P. O. Baharail.
(7) Puria-Maheshpur Junior High School, P. O. Puria.
(8) Bharatpur Junior High School, P. O. Bharatpur.

**Junior High Schools**

4-Class

(1) Panchbhaya B. K. K. Junior High School, P. O. Panchbhaya.
(2) Malancha Junior High School, P. O. Harigram.
(3) Narayanpur Junior High School, P. O. Boniadpur.
(4) Banbole Mahila Girls' Junior High School, P. O. Sonapur.

2-Class

(1) Raiganj Satsangha Balika Bidyalaya, P. O. Raiganj.

### মেদিনীপুর জেলায় গৃহদাহের জন্য সাহায্য

১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭৯।) **শ্রীসুধীর চন্দ্র দাস**ঃ ত্রাণ এবং কল্যাণ বিভাগে মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের জানুয়ারী হইতে ১৯৭৪ সালের জানুয়ারী মাস পর্যন্ত মেদিনীপু জেলার কোন্ কোন্ মহকুমার কতগুলি গৃহদাহের জন্য সাহায্যের আবেদন পাওয় গিয়াছে;

(খ) ঐ সাহায্যের আবেদন অনুযায়ী কোন্ কোন্ মহকুমায় কয়টি ক্ষেত্রে কি কি পরিমা সাহায্য দেওয়া হইয়াছে;

(গ) কয়টি ক্ষেত্রে ঐ সাহায্যের আবেদন বিবেচনাধীন আছে; এবং

(ঘ) (খ)-বর্ণিত সাহায্যের জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছিল?

**ত্রাণ এবং কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয়**ঃ

(ক) আবেদন পাওয়া গিয়াছে—

| | সংখ্যা |
|---|---|
| কাঁথি — — — — — — | ২১১ |
| ঘাটাল — — — — — — | ১১৫ |
| সদর-নর্থ — — — — — — | ৮৭ |
| সদর-সাউথ — — — — — — | ১৬৯ |
| ঝাড়গ্রাম — — — — — — | ২১২ |
| তমলুক -- — — — — — | ১৪৯ |

(খ) গৃহনির্মাণ কাজ—

| | জন | টাকা |
|---|---|---|
| কাঁথি — — — — — | ১৩৩ | ১০,৫৮০ |
| ঘাটাল — — — — — | ৩৪ | ৩,১৮০ |
| সদর-নর্থ — — — — — | ২৮ | ২,৭১৫ |
| সদর-সাউথ — — — — — | ৭৮ | ৭,২০০ |
| ঝাড়গ্রাম — — — — — | ১০৭ | ৬,৩২৫ |

(গ) বিবেচনাধীন আছে—

| | জন |
|---|---|
| কাঁথি — — — — — — | ৯৮ |
| ঘাটাল — — — — — — | ৮১ |
| সদর-নর্থ — — — — — — | ৫৯ |
| সদর-সাউথ — — — — — — | ৯১ |
| ঝাড়গ্রাম — — — — — — | ১০৫ |
| তমলুক — — — — — — | ১৪৯ |

(ঘ)—

| | টাকা |
|---|---|
| কাঁথি — — — — — — | ১০,৫৮০ |
| ঘাটাল — — — — — — | ৩,১৮০ |
| সদর-নর্থ — — — — — — | ২,৭১৫ |
| সদর-সাউথ — — — — — — | ৭,২০০ |
| ঝাড়গ্রাম — — — — — — | ৬,৩২৫ |

**পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতালে রোগীদের পথ্য বাবদ দেয় খরচের পরিমাণ বৃদ্ধি**

১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৪।) **শ্রী মহঃ দেদার বক্স ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে দ্রব্যমূল্য বৃদ্ধিজনিত পরিস্থিতির কথা বিবেচনা করিয়া পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতালে এবং প্রাথমিক ও উপ-স্বাস্থ্য কেন্দ্রে রোগীদের পথ্য বাবত দেয় খরচের পরিমাণ বৃদ্ধি করার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(খ) করিয়া থাকিলে, (১) কি হারে, এবং (২) এ জন্য কত অতিরিক্ত অর্থ খরচ হইবে?

স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় ঃ

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**জাঙ্গীপাড়া থানা রিক্সা-প্যাডলার সমিতি**

১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬৭।) **শ্রীগণেশ হাটুই ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ সালে (ফেব্রুয়ারী পর্যন্ত) হুগলী জেলার কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের জাঙ্গীপাড়া শাখা থেকে জাঙ্গীপাড়া থানা রিক্সা-প্যাডলার সমিতিকে কত টাকা রিক্সা-ঋণ হিসাবে দেওয়া হইয়াছে;

(খ) যাদের নামে রিক্সা মঞ্জুর করা হইয়াছে তাহাদের নাম ও যোগ্যতা;

(গ) প্রতি রিক্সাচালককে রিক্সা কেনার জন্য কত টাকা ঋণ মঞ্জুর করা হইয়াছে, এবং প্রতিটি রিক্সার মূল্য কত; এবং

(ঘ) এই সমিতির নামে ঋণ মঞ্জুর হওয়ার আগে শেয়ার ক্যাপিটেল হিসাবে কত টাকা জমা ছিল এবং ঋণ মঞ্জুর হওয়ার পর কত টাকা আছে?

**সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় ঃ**

(ক) মোট ১০,৫০০ (দশ হাজার পাঁচশত) টাকা ঋণ মঞ্জুর করা হইয়াছে।

(খ) নাম ও যোগ্যতা পৃথকভাবে নিম্নে দেওয়া হইল।

(গ) প্রতি রিক্সাচালককে রিক্সা কেনার জন্য 'লোনবন্ডের' মাধ্যমে মোট ৭০০ (সাতশত) টাকা ঋণ মঞ্জুর করা হইয়াছে এবং প্রতিটি রিক্সার মূল্য ৭০০ (সাতশত) টাকা পড়িয়াছে।

(ঘ) ঋণ মঞ্জুর হওয়ার পূর্বে শেয়ার ক্যাপিটেল হিসাবে সমিতির মোট ২,০০০ (দুই হাজার) টাকা জমা ছিল এবং ঋণ মঞ্জুর হইবার পর উক্ত টাকাই জমা আছে।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No.* 157.

| রিক্সাচালকের নাম | যোগ্যতা |
|---|---|
| (১) শ্রী অশোক রাহা — — — — | রিক্সাচালক ও মি |
| (২) শ্রী গোলক মাঝি — — — — | রিক্সাচালক |
| (৩) শ্রী নিমাই মণ্ডল — — — — | রিক্সাচালক |
| (৪) শ্রী পরিতোষ হাজরা — — — | রিক্সাচালক |
| (৫) শ্রী মুচিরাম কোঁয়ার — — — | রিক্সাচালক |
| (৬) শ্রী দীননাথ দাস — — — — | রিক্সাচালক |
| (৭) শ্রী বাদল চন্দ্র মালিক — — — | রিক্সাচালক |
| (৮) শ্রী শেখ মোর্ত্তনা — — — — | রিক্সাচালক |
| (৯) শ্রী ফণী দাস — — — — | রিক্সাচালক |
| (১০) শ্রী ভুপতি ভড় — — — — | রিক্সাচালক |
| (১১) শ্রী গোপাল কর্ম্মকার — — — | রিক্সাচালক |
| (১২) শ্রী অশোক কুমার পাত্র — — — | রিক্সাচালক |
| (১৩) শ্রী হারাধন রায় — — — — | রিক্সাচালক |
| (১৪) শ্রী কৃষ্ণচন্দ্র পাঁর্ঘাঙ্গি — — — | রিক্সাচালক ও মি |
| (১৫) শ্রী সনাতন হাজরা — — — — | রিক্সাচালক |
| (সমিতির প্রত্যক্ষ তত্ত্বাবধানে) | |

### তাহেরপুর স্পিনিং মিল

**১৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৬২।) **শ্রীনরেশ চন্দ্র চাকী ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলার তাহেরপুর উপনগরীতে একটি স্পিনিং মি স্থাপনের পরিকল্পনা আছে;

(খ) সত্য হইলে, উহার জন্য কত বিঘা জমির প্রয়োজন হইয়াছে;

(গ) (১) ঐ জমি কি সরকার গ্রহণ করিয়াছেন, এবং (২) করিয়া থাকিলে, কাহার নিকট হইতে লওয়া হইয়াছে;

(ঘ) ইহা কি সত্য যে, আর আই সি লিমিটেড ভারত সরকারের নিকট হইতে এব স্পিনিং মিল সংস্থানের ক্ষমতা পাইয়াছেন; এবং

(ঙ) সত্য হইলে, প্রস্তাবিত স্পিনিং মিলটি তাহেরপুর প্রতিষ্ঠা করার জন্য সরকারে কোন পরিকল্পনা আছে কি?

ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় ঃ (ক) নদীয়া জেলার তাহেরপুর উ নগরীতে কোন স্পিনিং মিল স্থাপনের পরিকল্পনা আপাততঃ এই বিভাগের নাই।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) ও (ঙ) বিস্তৃত তথ্যাদির জন্য আর আই সি লিমিটেডকে অনুরোধ করা হইয়াছে তথ্যাদি পাওয়ার পর পেশ করা হইবে।

### দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি

১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬০৫।) শ্রীকাশী নাথ মিশ্র ঃ উন্নয়ন ও পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি কবে এবং কতজন সদস্য লইয়া গঠিত হইয়াছে;

(খ) গঠিত হওয়ার পর হইতে ৩১এ জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত সময়ে উক্ত সংস্থা কি কি উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করিয়াছেন এবং কোন্ কোন্ স্থানে উহা কার্যকরী করার ব্যবস্থা করা হইতেছে; এবং

(গ) উক্ত সংস্থার জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছে?

উন্নয়ন ও পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগের মন্ত্রী মহাশয় ঃ (ক) ১৯৭৩ সালের ৫ই সেপ্টেম্বর তারিখে ১৫ জন সদস্য লইয়া দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি গঠিত হইয়াছে।

(খ) উক্ত অথরিটি যে সকল উন্নয়নমূলক কাজ রূপায়িত করিতেছে তাহা মোটামুটি তিন ভাগে বিভক্ত যথা—(১) শিল্প উদ্যোগের প্রসারকল্পে জমির উন্নতিবিধান, (২) বিধাননগর উন্নয়ন প্রকল্প, ও (৩) শহরকেন্দ্র উন্নয়ন।

(১) বিভিন্ন শিল্প যাহাতে গড়িয়া ওঠে সেইজন্য প্রায় ৫,০০০ (পাঁচ হাজার) একর জমির উন্নতিসাধন প্রথম প্রকল্পটির উদ্দেশ্য। এই উদ্দেশ্যে জমি উদ্ধার, রাস্তা নির্মাণ, পানীয় জল ও বিদ্যুৎ সরবরাহ, পয়ঃপ্রণালী প্রভৃতি প্রাথমিক সুবিধা-গুলিসহ জমির উন্নতিবিধান করিয়া শিল্পোন্নয়নের ভাবী উদ্যোক্তাদিগের নিকট জমির বিলিব্যবস্থা হইতেছে।

(২) বিধাননগর উন্নয়ন প্রকল্পের উদ্দেশ্য হইতেছে ১,২০০ (বারো শো) একর পরিমিত জমির উপর ৫০।৬০ (পঞ্চাশ/ষাট) হাজার লোকের বাসোপযোগী আধুনিক সুখ-সুবিধা ব্যবস্থাসংবলিত একটি উপনগরী গড়িয়া তোলা। এই উদ্দেশ্যে জমির উদ্ধার, রাস্তাঘাট নির্মাণ, পানীয় জল সরবরাহ ও জল নিষ্কাশনের ব্যবস্থা, বিদ্যুৎ সরবরাহ, খেলার মাঠ প্রভৃতির ব্যবস্থা এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হইয়াছে এই এলাকাটি দুর্গাপুরে জি টি রোডের উপরে ১১৯ এবং ১২২নং মাইল পোস্টের মধ্যে অবস্থিত। এই প্রকল্প অনুসারে জমির উন্নতিসাধন করিয়া বিভিন্ন শিল্পের উন্নতির জন্য ও বিভিন্ন সংস্থার, যথা—প্রাক্তন সৈনিকদের আবাসন উপনিবেশ দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ আবাসন উপনিবেশ, সি, আর, পি, প্রভৃতির বসবাসের এলাকার জন্য জমি বিলি করা হইতেছে। আর্টেরিয়াল রোড, সাবওয়ে, ফ্লাইওভার, জেনারেল সেন্টার প্রভৃতি নির্মাণ করিয়া এই এলাকার ব্যাপক ও পরস্পর সম্পর্কিত উন্নয়নও এই প্রকল্পের উদ্দেশ্য।

(৩) এম এ এম সি নগরী এবং মহাত্মা গান্ধী রোডের সংযোগস্থলের প্রায় ৩০০ (তিনশো) একর পরিমিত জায়গা জুড়িয়া শহরকেন্দ্র উন্নয়ন প্রকল্পের কাজ চলিতেছে। এই প্রকল্পের উদ্দেশ্য নিম্নরূপ ঃ—

(ক) শহরের কেন্দ্রস্থলে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের অফিসগুলির স্থান সংকুলান।

(খ) আমোদপ্রমোদ ও অবসরবিনোদনের জন্য বিভিন্ন ব্যবস্থা করা, ব্যবসায়, শিল্প ও বাসস্থানের জন্য স্থান সংকুলান, মূলকেন্দ্রের সহিত শহরের বিভিন্ন এলাকার সংযোগ স্থাপন প্রভৃতি।

অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং নং ১, "টরেন্টেন" ও একটি "ডিয়ার পার্ক", ইউকো প্ল্যান ধরনের বাড়ি প্রভৃতি তৈয়ারী করার কাজ ইতিমধ্যেই শেষ হইয়া গিয়াছে। বাস টারমিনাস, ব্যবসাকেন্দ্র, অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং নং ২, ও দুর্গাপুরের নোটিফায়েড অথরিটির জন্য অট্টালিকা তৈয়ারীর কাজ প্রভৃতি বর্তমানে চলিতেছে।

(গ) ১৯৭৩-৭৪ সালে দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটির কাজের জন্য জমি অধিগ্রহণ ব্যবত, সংশোধিত বাজেটবরাদ্দে ৬,০৩,০০০ (ছয় লক্ষ তিন হাজার) টাকা ধরা হইয়াছে উক্ত অর্থ বর্ধমানের সমাহর্তার মাধ্যমে খরচ করা হইবে।

### ক্ষয়রোগগ্রস্ত রোগী

১৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪১।) শ্রীকাশীনাথ মিশ্র: স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) সরকারী হিসাব অনুযায়ী বর্তমানে পশ্চিমবাংলায় জেলাওয়ারী ক্ষয়রোগগ্রস্ত রোগীদের সংখ্যা কত;

(খ) জেলাওয়ারী হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রে ক্ষয়রোগগ্রস্ত ব্যক্তিদের জন্য কয়টি করিয়া বেড আছে; এবং

(গ) উক্ত রোগীদের চিকিৎসার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

স্বাস্থ্যবিভাগের মন্ত্রী মহাশয়: (ক) সার্ভে না করে বলা সম্ভব নয়।

(খ) একটি তালিকা নিম্নে দেওয়া হ'ল। এখানে উল্লেখ করা যেতে পারে যে, স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যক্ষ্মারোগীদের জন্য কোন শয্যার ব্যবস্থা নেই।

(গ) যক্ষ্মারোগীদের চিকিৎসার জন্য নিম্নলিখিত ব্যবস্থা রয়েছে--

(অ) হাসপাতাল ও স্যানাটোরিয়ামগুলিতে আন্তবিভাগীয় চিকিৎসার জন্য শয্যা সংস্থান;

(আ) অনেকগুলি চেস্ট ক্লিনিক ও ডোমিসিলিয়ারী ইউনিট স্থাপিত করা হয়েছে;

(ই) যক্ষ্মারোগ নিরাময়ের জন্য ডিস্ট্রিক্ট টি বি সেন্টার খোলা হয়েছে;

(ঈ) সকল হাসপাতাল স্বাস্থ্যকেন্দ্র এবং ক্লিনিকের মাধ্যমে যক্ষ্মানিরাময়কারী ওষুধ বিনামূল্যে দেওয়া হচ্ছে;

(উ) মোবাইল বি, সি, জি, টিমের সাহায্যে রাজ্যব্যাপী বি, সি, জি, টিকা দেওয়ার ব্যবস্থা আছে।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 160*

জেলাওয়ারী সরকারী ও বেসরকারী হাসপাতাগুলিতে যক্ষ্মারোগের নিরাময়ের জন্য শয্যাসংখ্যা

| ক্রমিক সংখ্যা | জিলা | শয্যাসংখ্যা |
|---|---|---|
| ১। | মেদিনীপুর | ৪৭৪ |
| ২। | হাওড়া | ১৬৫ |
| ৩। | হুগলী | ১৯৫ |
| ৪। | বর্ধমান | ২৪৬ |
| ৫। | নদিয়া | ১,৮৯৭ |
| ৬। | মুর্শিদাবাদ | ১৮ |
| ৭। | বীরভূম | ৩৭৬ |
| ৮। | পুরুলিয়া | ৪০ |
| ৯। | বাঁকুড়া | ২০ |
| ১০। | মালদা | ৫০ |
| ১১। | কুচবিহার | ১০৫ |
| ১২। | জলপাইগুড়ি | ৭৮ |
| ১৩। | পশ্চিম দিনাজপুর | ২০ |
| ১৪। | দার্জিলিং | ৩৫৪ |
| ১৫। | ২৪-পরগনা | ৩০২ |
| ১৬। | কলিকাতা | ১,৪২৪ |
| | | ৫,৭৬৪ |

## গৌরীপুর কুষ্ঠ হাসপাতাল

**১৬১।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৯২।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গৌরীপুর কুষ্ঠ হাসপাতালে বর্তমানে কয়টি বেড আছে এবং উহাতে স্ত্রী-পুরুষ ও শিশু রোগীর সংখ্যা কত?

(খ) উক্ত হাসপাতালে—

(১) কয়টি ওয়ার্ড আছে এবং প্রতি ওয়ার্ডে রোগীর সংখ্যা কত;

(২) ডাক্তার এবং অন্যান্য কর্মচারীর সংখ্যা কত;

(৩) প্রত্যহ গড়ে কতজন বহিরাগত রোগীর চিকিৎসা হইয়া থাকে;

(৪) গড়ে প্রতিদিন রোগীদের আহার এবং অন্যান্য বিষয়ের জন্য সরকার কর্তৃক প্রদত্ত কত অর্থ খরচ হইয়া থাকে;

(গ) উক্ত হাসপাতালের সামগ্রিক উন্নতির জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিন এবং

(ঘ) উক্ত হাসপাতালে কোন শিক্ষা প্রতিষ্ঠান বা সমবায় আছে কিনা?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) এখানে ৫৩০টি শয্যা আছে। স্ত্রী-পুরুষ ও শিশু রোগীর সংখ্যা যথাক্রমে ১৪৪, ৩৫৫ এবং ১৭।

(খ) (১), (২), (৩) ও (৪) একটি তালিকা পেশ করা হ'ল।

(গ) আছে।

(ঘ) প্রাথমিক বিদ্যালয়ের জন্য বাড়ী তৈরী হচ্ছে। এখানে একটি সমবায় প্রতিষ্ঠান আছে

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No.* 161

### তালিকা

(১) মোট ১২টি ওয়ার্ড ঃ
সাধারণ বিভাগে ৭টি ওয়ার্ড
মহিলা বিভাগে ৩টি ওয়ার্ড
কলেজে ১টি ওয়ার্ড
পাইলট প্রোজেক্টে ১টি ওয়ার্ড।

বর্তমানে চিকিৎসিত রোগীর সংখ্যা
(ওয়ার্ডভিত্তিক হিসাব)

| ওয়ার্ড নং | | | | | | বেডের সংখ্যা | রোগীর সংখ্যা জন |
|---|---|---|---|---|---|---|---|
| | | | সাধারণ বিভাগ | | | | |
| ১ | — | — | — | — | — | ৪৮ | ৪৮ |
| ২ | — | — | — | — | — | ৪৮ | ৪৮ |
| ৩ | — | — | — | — | — | ৫২ | ৫২ |
| ৪ | — | — | — | — | — | ৫২ | ৫২ |
| ৫ | — | — | — | — | — | ৫২ | ৫২ |
| ৬ | — | — | — | — | — | ৪৮ | ৪৮ |
| ৭ | — | — | — | — | — | ৪৮ | ৪শ |

| ওয়ার্ড নং | বেডের সংখ্যা | রোগীর সংখ্যা জন |
|---|---|---|
| মহিলা বিভাগ | | |
| ১ — — — — — | ৪৮ | ৪২ |
| ২ — — — — — | ৫২ | ৫০ |
| ৩ — — — — — | ৪৪ | ৪০ |
| কটেজ | | |
| ১ — — — — — | ১২ | ১২ |
| পাইলট প্রোজেক্ট বেড | | |
| ১ — — — — — | ৩০ | ৩০ |
| মোট — | ৫৩০ | ৫১৬ |

(২) ডাক্তার ৪ জন, সুপারিন্টেডেন্ট ১ জন, তৃতীয় ও চতুর্থ শ্রেণীর কর্মচারী ১২৮ জন ও নার্সিং স্টাফ ২৭ জন।

(৩) গড়ে দৈনিক ২৯৪ জন রোগী বহির্বিভাগে চিকিৎসা পেয়ে থাকেন।

(৪) গড়ে রোগীপ্রতি দৈনিক ১২.৫০ টাকা খরচ হয়।

### বাঁকুড়া জেলায় প্রান্তিক চাষী

১৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮১।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** কৃষিবিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বাঁকুড়া জেলায় ব্লকওয়ারী প্রান্তিক চাষীর সংখ্যা কত;

(খ) উক্ত প্রান্তিক চাষীদের সুবিধার জন্য মার্জিন্যাল ফারমার্স স্কিমে কি কি পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে; এবং

(গ) উক্ত মার্জিন্যাল ফারমার্স স্কিম-এর মাধ্যমে এ পর্যন্ত কোন্ কোন্ ব্লকে কি পরিমাণ অর্থ কি কি কাজে ব্যবহৃত হইয়াছে?

**কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় ঃ**

| ব্লকের নাম | প্রান্তিক চাষীর সংখ্যা |
|---|---|
| (১) মেঝিয়া — — — — — — | ১,৬৪০ |
| (২) শালতোড়া — — — — — | ৩,৫০৫ |
| (৩) গংগাজলঘাঁটি — — — — — | ৪,৪৭৫ |
| (৪) ছাতনা — — — — — — | ৬,৫৭০ |
| (৫) বরজোড়া — — — — — | ৩,৭৮৩ |
| (৬) বাঁকুড়া-১ — — — — — | ২,৯১৩ |
| (৭) বাঁকুড়া-২ — — — — — | ২,৭৯৯ |
| মোট — | ২৫,৬৮৫ |

(খ) (১) সেচকূপ (ব্যক্তিগত), (২) সেচকূপ (সমষ্টিগত), (৩) অগভীর নলকূপ, (৪) দুগ্ধ উৎপাদন (ডেয়ারি), (৫) হাঁস-মুরগী পালন, (৬) শূকর পালন, (৭) ফলবাগান (অর্চার্ড), (৮) ভূমি পুনরুদ্ধার, (ল্যান্ড রিক্লেমেশন), (৯) ছাগল পালন (গোট কিপিং), (১০) প্রদর্শন (ডেমনেস্ট্রেশন), (১১) বীজ, সার ইত্যাদির জন্য ভরতুকি (ইনপুট সাবসিডি), (১২) গ্রামীন কার্য পরিকল্প (রুরাল ওয়ার্কস প্রোগ্রাম), (১৩) গ্রামীন শিল্পকর্মী শিক্ষণ পরিকল্প (রুরাল আর্টিজান ট্রেনিং প্রোগ্রাম)।

(গ) একটি বিস্তারিত ব্লকওয়ারী বিবরণী নিম্নে দেওয়া হইল।

*Statement referred to in reply to clause (ga) of unstarred question No. 162*

বিবরণী

(১) ছাতনা ব্লক

| প্রকল্পের নাম | প্রকল্পের সংখ্যা | ভরতুকি টাকা | ব্যাঙ্ক হইতে ঋণ টাকা |
|---|---|---|---|
| (১) সেচ প্রকল্প — — — | ২৭৬ | ২,১৩,৫০০ | ২,৩৯,৫০০ |
| (২) দুগ্ধ উৎপাদন — — — | ১ | ১,৪০০ | ২,৮০০ |
| (৩) হাঁস-মুরগি পালন — — — | ৮ | ২,২৬৮ | ৪,৫৩৬ |
| (৪) শূকর পালন — — — | ৩ | ২,৪৯৯ | ৪,৯৯৮ |
| (৫) ছাগল পালন — — — | ২৮ | ২,৮০০ | ৫,৬০০ |
| (৬) প্রদর্শন — — — — | ৬৮ | ১০,২৪০ | — |
| (৭) বীজ, সার ইত্যাদির জন্য ভরতুকি — | ৫৬৭ | ১৭,৯৪৫ | ৩৫,৮৯০ |

(২) গঙ্গাজলঘাঁটি ব্লক

| প্রকল্পের নাম | প্রকল্পের সংখ্যা | ভরতুকি টাকা | ব্যাঙ্ক হইতে ঋণ টাকা |
|---|---|---|---|
| (১) সেচকূপ (ব্যক্তিগত) — — | ১৯০ | ১,৫৭,৭৫০ | ১,৮৪,৭৫০ |
| (২) সেচকূপ (সমষ্টিগত) — — | ১ | ৯,৫০০ | ৯,৫০০ |
| (৩) দুগ্ধ উৎপাদন — — — | ১৪ | ১৯,৭৩৮ | ৩৯,৪৭৬ |
| (৪) হাঁস-মুরগি পালন — — — | ১ | ৪৫০ | ৯০০ |
| (৫) প্রদর্শন — — — — | ৬৫ | ১০,২৪০ | — |
| (৬) বীজ, সার ইত্যাদির জন্য ভরতুকি — | ৪৭০ | ১৪,৩৫৬ | ২৮,৭১২ |

(৩) মেঝিয়া ব্লক

| প্রকল্পের নাম | প্রকল্পের সংখ্যা | ভরতুকি টাকা | ব্যাঙ্ক হইতে ঋণ টাকা |
|---|---|---|---|
| (১) সেচকূপ (ব্যক্তিগত) — — | ৩২ | ১৪,৯৭০ | ২৪,৫৭০ |
| (২) অগভীর নলকূপ — — — | ৩ | ৯,৭৯৫ | ৯,৫৯৭ |
| (৩) দুগ্ধ উৎপাদন — — — | ৩৯ | ৪৯,৪৮৩ | ৯৮,৯৬৬ |
| (৪) ফলবাগান — — — | ২ | ৬৬৭ | ১,৩৩৪ |
| (৫) ভূমি পুনরুদ্ধার — — — | ৩ | ৪৮৯ | ৯৭৮ |
| (৬) প্রদর্শন — — — | ৪৬ | ৭,৩৬০ | — |
| (৭) বীজ, সার ইত্যাদির জন্য ভরতুকি — | ২৫১ | ৭,৩৫২ | ১৪,৭০৪ |

(৪) শালতোড়া ব্লক

| প্রকল্পের নাম | প্রকল্পের সংখ্যা | ভরতুকি | ব্যাঙ্ক হইতে ঋণ |
|---|---|---|---|
| | | টাকা | টাকা |
| (১) সেচকূপ (ব্যক্তিগত) — — | ৩১ | ২৩,৭৫০ | ৪০,৭৫০ |
| (২) দুগ্ধ উৎপাদন — — — | ৫৪ | ৬৮,৪১৮ | ১,৩৬,৮৩৬ |
| (৩) হাঁস-মুরগি পালন — — — | ১ | ৫০০ | ১,০০০ |
| (৪) ছাগল পালন — — — | ৩৩ | ৩,৩০০ | ৬,৬০০ |
| (৫) প্রদর্শন — — — — | ৪০ | ৬,৪০০ | — |
| (৬) বীজ, সার ইত্যাদির জন্য ভরতুকি — | ৩৬৩ | ১০,৭৬৭ | ২১,৫৩৪ |

(৫) বাঁকুড়া ১নং ব্লক

(১) চারটি সমষ্টিগত সেচকূপ এজেন্সী কর্তৃক অনুমোদিত হইয়াছে।

| | | | |
|---|---|---|---|
| (২) প্রদর্শন — — — — | ১২ | ১,৯২০ | — |
| (৩) বীজ, সার ইত্যাদির জন্য — | ৭৫ | ২,৮৫৯ | ৫,৭১৮ |

(৬) বাঁকুড়া ২নং ব্লক

| | | | |
|---|---|---|---|
| (১) পার্শিয়ান হুইল — — — | ১ | ৫০০ | ১,০০০ |
| (২) ছাগল পালন — — — | ১০ | ১,০০০ | ২,০০০ |
| (৩) প্রদর্শন — — — — | ১২ | ১,৯২০ | — |
| (৪) বীজ, সার, ইত্যাদির জন্য — — | ৮৫ | ২,২৯৪ | ৪,৫৮৮ |

(৭) বরজোড়া ব্লক

(১) সাতটি ব্যক্তিগত সেচ প্রকল্প এজেন্সী কর্তৃক অনুমোদিত হইয়াছে।

| | | | |
|---|---|---|---|
| (২) প্রদর্শন — — — — | ১০ | ১,৯২০ | — |
| (৩) বীজ, সার ইত্যাদির জন্য — — | ৫১ | ১,৮৫০ | ৩,৭০০ |

| সকল ব্লকের জন্য সাধারণ প্রকল্প | এজেন্সী হইতে ব্যয় |
|---|---|
| | টাকা |
| (১) গ্রামীণ কার্য প্রকল্প (Rural Works Pragramme) — | ৫,৪৮,৭২০ |
| (২) গ্রামীণ শিল্পকর্মী শিক্ষণ প্রকল্প (Rural Artisans Programme) | ৫,৫৯৪ |
| (৩) কাস্টম সার্ভিস কেন্দ্র (ছাতনা ব্লক) — — — | ১,৯০৯ |

**ধান্য সংগ্রহের উপর লেভি ধার্যের হিসাব**

১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩১৪।) শ্রী **অশ্বিনী রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ সালে ধান্য সংগ্রহের উপর লেভি ধার্যের কোনও হিসাব আছে কি; এবং

(খ) থাকিলে, মেদিনীপুর, বর্ধমান ও দিনাজপুর জেলায় ব্লক ভিত্তিতে (১) লেভি দাতার সংখ্যা, ও (২) ধার্য লেভির পরিমাণ (চূড়ান্ত) কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ঃ** (ক) হ্যাঁ

(খ) এই সম্পর্কে তিনটি জেলার পৃথক পৃথক তালিকা নিম্নে দেওয়া হইল।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 163*

| Name of the Block | Number of levy assesses | Total quantity finally assessed (in terms of rice in Metric tonnes |
|---|---|---|
| (1) | (2) | (3) |
| **District Midnapore** | | |
| **Sadar North Subdivision** | | |
| Midnapore Sadar | 294 | 514 |
| Debra | 886 | 1,062 |
| Salboni | 447 | 279 |
| Keshpur | 764 | 738 |
| Garbetta I | 274 | 246 |
| Garbetta II | 201 | 288 |
| Garbetta III | 235 | 92 |
| **Sadar South Subdivision** | | |
| Kharagpur I | 361 | 282 |
| Kharagpur II | 654 | 974 |
| Narayangarh | 933 | 744 |
| Keshiary | 462 | 386 |
| Dantan I | 435 | 290 |
| Dantan II | 262 | 306 |
| Sabong | 276 | 154 |
| Pingla | 476 | 454 |
| Mohanpur | 175 | 126 |

| Name of the Block | Number of levy assesses | Total quantity finally assessed (in terms of rice in Metric tonnes) |
|---|---|---|
| (1) | (2) | (3) |
| **District Midnapore** | | |
| **Jhargram Subdivision** | | |
| Jhargram | 211 | 154 |
| Jamboni | 123 | 48 |
| Binpur I | 101 | 82 |
| Binpur II | 145 | 140 |
| Gopiballavpur I | 63 | 30 |
| Gopiballavpur II | 58 | 42 |
| Sankrail | 178 | 116 |
| Nayagram | 118 | 88 |
| **Ghatal Subdivision** | | |
| Ghatal | 110 | 56 |
| Daspur I | 52 | 28 |
| Daspur II | 9 | 5 |
| Chandrakona I | 168 | 136 |
| Chandrakona II | 167 | 144 |
| **Tamluk Subdivision** | | |
| Tamluk I | 17 | 8 |
| Tamluk II | 2 | 4 |
| Panskura I | 151 | 80 |
| Panskura II | 21 | 6 |
| Moyna | 48 | 42 |
| Sutahata I | 78 | 52 |
| Sutahata II | 52 | 14 |
| Mahisadal I | 85 | 42 |
| Mahisadal II | 13 | 5 |
| Nandigram I | 93 | 21 |
| Nandigram II | 39 | 40 |
| Nandigram III | 72 | 28 |

*N.B.*—Figures of Contai subdivision not yet available.

| Subdivision | Name of Block | Number of levy assesses | Quantity finally assessed (in tonnes in terms of rice) |
|---|---|---|---|
| | **District Burdwan** | | |
| **Sadar Subdivision** | Sadar | 916 | 1,438.60 |
| | Bhatar | 1,866 | 1,757.34 |
| | Khandaghosh | 746 | 947.27 |
| | Jamalpour | 523 | 423.34 |
| | Galsi I | 645 | 330.15 |
| | Galsi II | 772 | 852.63 |
| | Raina I | 663 | 588.67 |
| | Raina II | 651 | 571.25 |
| | Memari I | 581 | 667.29 |
| | Memari II | 1,131 | 1,496.67 |
| | Ausgram I | 771 | 622.67 |
| | Ausgram II | 617 | 345.06 |

| Subdivision | Name of Block | Number of Levy assesses | Quantity finally assessed (in tonnes in terms of rice) |
|---|---|---|---|
| | **District Burdwan** | | |
| Kalna Subdivision .. | .. Kalna I .. .. | 487 | 418.39 |
| | Kalna II .. .. | 287 | 221.27 |
| | Monteswar .. .. | 1,250 | 2,000.00 |
| | Purbasthali I .. .. | 161 | 230.08 |
| | Purbasthali II .. | 64 | 31.20 |
| Katwa Subdivision .. | .. Katwa I .. .. | 386 | 329.33 |
| | Katwa II .. .. | 215 | 375.23 |
| | Ketugram I .. .. | 495 | 452.19 |
| | Ketugram II .. .. | 185 | 92.55 |
| | Mongalkote .. .. | 1,114 | 877.17 |
| Asansol Subdivision .. | .. Faridpur .. .. | 223 | 167.79 |
| | Kanksa .. .. | 281 | 179.60 |
| | Asansol .. .... | 19 | 13.32 |
| | Raniganj .. .. | 9 | 2.57 |
| | Salanpur .. .. | 72 | 87.31 |
| | Hirapur .. .. | 15 | .55 |
| | Jamuria I .. .. | 63 | 55.37 |
| | Jamuria II .. .. | 106 | 26.67 |
| | Ondal .. .. | 153 | 175.09 |
| | Barbani .. .. | 59 | 43.07 |
| | Kulti .. .. | 29 | 26.00 |
| | **District West Dinajpur** | | |
| Balurghat .. .. | .. Kumarganj .. .. | 895 | 802.6 |
| | Gangarampur .. | 816 | 784.8 |
| | Balurghat .. .. | 839 | 1,024.2 |
| | Hili .. .. | 150 | 112.8 |
| | Tapan .. .. | 945 | 1,488.4 |
| | Subdivn. Total .. | 3,645 | 4,212.8 |
| Raiganj .. .. | .. Kushmandi .. .. | 809 | 913.2 |
| | Banshihari .. .. | 1,157 | 1,207.6 |
| | Hemtabad .. .. | 701 | 487.2 |
| | Raiganj .. .. | 1,269 | 560.6 |
| | Itahar .. .. | 918 | 351.2 |
| | Kaliaganj .. .. | 688 | 516.6 |
| | Subdivn. Total .. | 5,542 | 4,034.4 |
| Islampur .. .. | .. Goalpokhar I .. .. | 820 | 496.0 |
| | Goalpokhar II .. | 596 | 308.4 |
| | Islampur .. .. | 674 | 461.6 |
| | Chopra .. .. | 942 | 766.0 |
| | Karandighi .. .. | 717 | 536.4 |
| | Subdivn. Total .. | 3,749 | 2,568.4 |
| | Total .. | 12,936 | 10,815.6 |

[2-00—2-10 p.m.]

*164 (SHORT NOTICE)
(Not called)

**Calling attention to matters of urgent public importance.**

**Mr. Speaker** ; I have received 14 notices of Calling Attention on the following subjects, namely :—

(1) Disturbances at 'Banga-Sanskriti Mela'—from Shri Abdul Bari Biswas, Shri Kashinath Misra, Shri Gautam Chakravarty, Shri Md. Safiulla, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas, Shri Mahabubul Haque and Shri Narayan Bhattacharya.

(2) Immediate starting of T. R. and G. R. in Bankura—from Shri Abdul Bari Biswas, Shri Kashinath Misra, Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakravartty, Shri Adya Charan Dutta and Shri Narayan Bhattacharya.

(3) Difficulties in Train service on and from 20.3.74—from Shri Manoranjan Pramanik, Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharyya, Shri Abdul Bari Biswas and Shri Gautam Chakrabarty.

(4) Production impaired and resultant unemployment in Rubber Industry due to power shortage—from Shri Kashinath Misra, Shri Gautam Chakravarty, Shri Md. Safiulla, Shri Adya Charan Dutta, Shri Abdul Bari Biswas, Shri Kartick Chandra Biswas and Shri Narayan Bhattacharyya.

(5) Food poisoning of eight persons in a Tea-stall in North Calcutta—from Shri Kashinath Misra, Shri Gautam Chakravartty, Shri Narayan Bhattacharyya, Shri Adya Charan Dutta, Shri Abdul Bari Biswas, Shri Kartick Chandra Biswas and Shri Manoranjan Pramanik.

(6) Bus strike from 26th March in West Bengal—from Shri Abdul Bari Biswas, Shri Kashinath Misra, Shri Gautam Chakravartty, Shri Narayan Bhattacharya, Shri Adya Charan Dutta and Shri Kartick Chandra Biswas.

(7) Disturbances in Sealdah and Dum Dum Railway Stations on 20.3.74 and 21.3.74—from Shri Abdul Bari Biswas, Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakravartty, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas, Shri Narayan Bhattacharyya and Shri Naresh Chandra Chaki.

(8) Strike by two hundred workers of Fire Brigade from 15.3.74—from Shri Gautam Chakravartty, Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas, Shri Narayan Bhattacharyya, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas, Shri Monoranjan Pramanik and Shri Md. Dedar Baksh.

(9) Leakage of Higher Secondary Question Papers—from Shri Gautam Chakravarty, Shri Abdul Bari Biswas, Shri Md. Safiulla, Shri Kashinath Misra, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas, Shri Mahabubul Haque, Shri Narayan Bhattacharyya, Shri Md. Dedar Baksh and Shri Asamanja De.

(10) Death of patients in Bankura Sammilani Medical College and Hospital due to Doctors' strike—from Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas, Shri Monoranjan Pramanik, Shri Narayan Bhattacharya, Shri Gautam Chakrabarty nd Shri Mahbubul Haque.

(11) Apprehended breakdown of Rationing system in Calcutta and Suburbs—from Shri Md. Safiulla, Shri Gautam Chakravarty, Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas, Shri Monoranjan Pramanik, Shri Mahabubul Haque, Shri Narayan Bhattacharya, Shri Md. Dedar Baksh, Shri Rathin Talukdar and Shri Balai Lal Sheth.

(12) Impairing of Production at Durgapur Fertiliser Factory—from Shri Md· Safiulla.

(13) Acute unemployment in rural areas of Nadia—from Shri Asamanja De.

(14) Acute shortage of Kerosene Oil in Nadia—from Shri Asamanja De.

(15) Re-emergence of Naxalities in Nadia—from Shri Asamanja De.

(16) Satyagraha and hunger strike by Primary Teachers from 25.3.74—from Shri Samsul Alam Khan.

I have selected the notice of Shri Abdul Bari Biswas, Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakravartty, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas, Shri Narayan Bhattacharya and Shri Naresh Chandra Chaki on the subject of disturbances at Sealdah and Dum Dum Railway Stations on 20th and 21st March, 1974. The Hon'ble Minister in charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Gyan Singh Sohanpal** : On the 26th, Sir.

**Dr. Ramendra Nath Dutt** : On a point of privilege, Sir, short notice question-এর কোন কাগজ আমরা পাইনি, যার জন্য জানতে পারিনি আজকে short notice question আছে।

**Mr. Speaker** : There is no short notice question today. I am sorry, it was a mistake.

**Statement under Rule 346**

**Mr. Speaker** : I call upon the Hon'ble Minister for Parliamentary Affairs to make a statement under rule 346.

**Shri Gyan Singh Sohanpal** : Mr. Speaker, Sir, during the session of this Assembly on the 18th March, 1974, Hon'ble Shri Pankaj Banerjee mentioned that this State Government failed to secure financial assistance from the Government of India for betterment of transport system in cosmopolitan areas because of not sending necessary proposals in time. The facts of the case are otherwise. I am making this statement before the House on the subject giving a factual account of the case in detail which, I hope, will dispel any possible misgiving in the mind of any member.

On the 5th of December, 1973, a communication was received from the Ministry of Shipping and Transport, Government of India, inviting short-term proposals for the development of public transport system in the city of Calcutta for which, they indicated, a portion of the revenue from the levies on motor spirit might be earmarked. Government of India did not enunciate the terms of conditions for such assistance in that communication but stated that these were yet to be decided. The State Government called for suitable proposals from the Calcutta State Transport Corporation and the undertaking of the Calcutta Tramways Co. After necessary examination, scheme for development of the C.S.T.C. at a cost of Rs. 6.85 crores and for Tramway services at a cost of Rs. 6.64 crores were submitted to the Government of India on 21.1.74 and 25.1.74 respectively. Subsequently another scheme for development of Inland Water Transport Services from Baranagar to Metiaburuz along the river Hooghly at a cost of Rs. 0.48 crores was sent to the Government of India on 8.2.74.

The Government of India constituted a Working Group in the Planning Commission on 1.2.74 to go into such schemes and the General Manager, Calcutta State Transport Corporation, was selected as a Member of the said Working Group. The first meeting of the Working Group was held on 14.2.74 and the General Maneger, C.S.T.C., attended it. It is learnt that no decision regarding final selection was arrived at in the said meeting of the Working Group. The next meeting of the Working Group was scheduled to be held in the first week of March to finalise the schemes. The proposed meeting, it is learnt, is yet to be held.

As per discussion of the Working Group meeting held on 14.2.74 a further communication was sent by the Government of India to Calcutta State Transport Corporation on 18.2.74 inviting detailed notes covering various aspects of their scheme. Government of India, it appears, sent similar correspondence inviting clarification to Delhi, Bombay and Madras also. The C.S.T.C. sent a detailed note to the Planning Commission on 1/2-3-74 and to the Ministry of Shipping and Transport on 4.3.74. The Calcutta Tramways Co. also took up the cause of the schemes through correspondence with the Planning Commission on 26.2.74. The State Government also sent a detailed revised scheme on C.S.T.C. on 7.3.74 and on C.T.C.on 20.3.74.

[2-10—2-20 p.m.]

The State Government pursued the matter for Government of India's sanction through teleprinter messages sent on 12-2-74 and 23-2-74. On 9-3-74 a message was received from the Government of India wherein they sought for particulars, such as, justification for the acquisition of additional buses, renovation of existing chassis, etc., for the CSTC and similar information for CTC. Government of India also informed that the assistance that may come will be in the shape of loan and financial implications for bearing it by the CSTC, CTC or the State Government should be clarified. The detailed notes, as desired, have been prepared and submitted by the CSTC and the CTC and the State Government after due examination furnished them to Government of India on 20-3-74. As regards the question of acceptance of financial assistance in the shape of loan, the matter is under consideration. It will thus be obvious that it will not be correct to say that the State Government did not take timely and appropriate action in the matter. The matter is still under the examination of the Government of India and final decision is yet to be arrived at. The State Government is pursuing the matter earnestly.

## Mention Cases

**Mr. Speaker** : Now mention cases will be taken up. I would request the honourable members to be as brief as possible so that I may accommodate all the honourable members who have given notices for mentioning their cases.

I call upon Shri Satya Ranjan Bapuli to speak.

**Shri Satya Ranjan Bapuli:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ ধান ব্যবসা করছে। খুব মর্মান্তিক কথা আপনি শুনলে অবাক হয়ে যাবেন। ১৭ শত বিঘা জমির ধান দুটী মৌজাতে আমরা ভলেনটিয়ার প্রকিওরমেন্টে আমরা ৪ হাজার কুইনটল তুলেছি। পুলিশ ৬ শত বিঘা জমির ধান মালিকের সঙ্গে যোগাযোগ করে রেখেছে। পুলিশ নিজে এবং মালিকের লোক আছে, দ্বিতীয় লোক সেখানে নেই। তাদের সঙ্গে নিয়ে ধান ব্যবসা করছে। এই সংবাদ নিতে আমি আগামী কাল সেখানে গিয়েছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন সেখানে যাই তখন এস পি, ডি, এম, সকলকে জানিয়েছিলাম যে এই এই অবস্থা সেখানে হচ্ছে,

আমি সেখানে যাচ্ছি। আমি যখন সেখানে গিয়ে পৌঁছালাম তখন বেলা তিনটা। আমি পুলিশ ক্যাম্পে সরাসরি গিয়েছিলাম। গিয়ে দেখি পুলিশ ক্যাম্পে ৫০।৬০টা লাঠি, ৫ জন পুলিশ আর মালিকের একজন লোক সে পুলিশ ক্যাম্পে শুয়ে আছে। আমি গিয়ে হাবিলদারকে জিজ্ঞাসা করলাম ৬ শত বিঘা জমির ধান দেবার কথা যারজন্য আমরা ডি পি, এজেন্ট নিয়োগ করেছি, যার কথা আমাদের খাদ্যমন্ত্রীও জানেন যে আমরা ডি, পি, এজেন্ট নিয়োগ করেছি—ঐ ১৭ শত বিঘা জমির ধান যা আমার ভলেনটিয়ার প্রকিওরমেন্টে নেব, আর আপনি ৬ শত বিঘা জমির ধান আপনি মালিকের সঙ্গে থেকে আপনি সরিয়ে দিচ্ছেন? এক ছটাক ধানও ডি, পি, এজেন্ট পায়নি এই অভিযোগ আমার কাছে গেছে। মালিকের ধান নেবার জন্য একজন ডি, পি, এজেন্ট নিয়োগ করা হয়েছে যার কথা আগেই বলেছি ও আমাদের খাদ্যমন্ত্রী মহাশয় জানেন, এই সব ডি, এম, জানেন, কমিশনার জানেন আমরা সেখানে ১৭০০ বিঘা জমির ধান নেব যা আগে থেকেই ঠিক করে রেখেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবাক হয়ে যাবেন, যখন আমি গেলাম আমাকে হাবিলদার বলছেন যে আপনি কি পারমিশান নিয়ে এখানে এসেছেন। আমি অবাক হয়ে গেলাম। আমি বললাম আমি পারমিশান নেব কি আপনি পারমিশান নেবেন সেটাই কথা। আমি তাদের বললাম আপনারা চাষীর ধান নিচ্ছেন? আপনারা চাষীকে বলছেন যে যারা মালিককে ধান দেবে তাদের ধান ঝাড়তে দেবো। আপনাদের যে ধান ঝাড়া হচ্ছে সেই ধান রাতে নৌকা করে নিয়ে গিয়ে মিলকে আপনারা বিক্রি করছেন। এই আপনার বিরুদ্ধে অভিযোগ তা আমি আপনার পারমিশান নেবো না আপনি আমার পারমিশান নেবেন সেটা চিন্তার কথা। আজকে এই ৬ শত বিঘা জমির ধান চলে গেল এক ছটাকও ধান ডি, পি, এজেন্ট-এর কাছে গেল না। আপনি এখানে একটা ক্যাম্প করে বসে আছেন, আপনি নৌকা করে ধান বিক্রি করে আসছেন? আপনি বসে আছেন তো ৬ শত বিঘা জমির ধান গেল কোথায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন সেই পুলিশ তখন বললো যে তোমরা সব বন্দুকে গুলি বোঝাই কর গুলি চালাতে হবে। তাড়াতাড়ি কর। যে ৫টা আর্ম পুলিশ ছিলো তারা গুলি ভরলো, ভরে তারা আমার সামনে প্রায় ৩০০ জন চাষী ছিল,---চাষীরা আমাদের বললো যে আমরা যখন ধান ঝাড়বো বলে খামার পরিষ্কার করতে গেছি ওরা বললো তোমরা খামার পরিস্কার করতে পারবে না, মালিককে আগে জিজ্ঞাসা করে এস, কারণ মালিকের অংশ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটা কথা বলে দিই যে ঐ মালিকরা কলকাতায় থাকেন। তারা কোটীপতি লোক তাদেরই ঐ ১৭ শত বিঘা জায়গা। আমি সেই মালিকের কর্মচারীকে ঘর থেকে বের করে দিলাম। বললাম আপনার ক্যাম্পের মধ্যে মালিকের কর্মচারী কেন? বললে তাকে বের করা যাবে না, তাকে আমরা রেখে দিয়েছি, আমাদের কাছে সে থাকবে। ৬০টি লাঠি কেন? ৬০ জন লেঠেল কেন, তার জবাব দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৫ জন আর্মড পুলিশ চাষী যারা ধান ঝাড়তে গিয়েছিল তাদের গুলি করার জন্য দৌড়ে যায়। আমি তখন চাষীদের কাছে গিয়ে বলি তোমরা শান্ত হও--পুলিশ ৫ জনকে বললাম আপনারা ক্যাম্পে ফিরে যান। এখানে গুলি চালাতে আপনারা পারবেন না, অত্যন্ত অসুবিধা হবে। আমি তখন গিয়ে একজনের বন্দুক ধরি। তাদের বলি আপনারা ফিরে যান গুলি চালিয়ে পারবেন না। আপনারা এখানে এসেছেন শান্তি রক্ষা করবেন বলে, কিন্তু আপনারাই অশান্তি সৃষ্টি করছেন, তারজন্যই আপনাদের এখানে ক্যাম্প বসানো হয়েছে। আর ক্যাম্প বসানো হয়েছে মালিক কর্মচারীদের দালালী করে ধানগুলি নিয়ে ২৫ পারসেন্ট ওনার'স শেয়ার যেটা আমরা ডি, পি, এজেন্টকে দিয়ে দেব সেটা তাকে না দিয়ে মিল মালিকদের কাছে গিয়ে বিক্রী করে আসছেন, আর সেইজন্যই এখানে ক্যাম্প করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কল্পনা করতে পারবেন না আমি ৪টা থেকে ৬টা পর্যন্ত সেখানে উপস্থিত ছিলাম। তারপর আমি চাষীদের বললাম তোমরা ধান ঝাড়। আজকে যে ধান হবে আমি নিজে থেকে ডি, পি, এজেন্টের কাজে জমা দিয়ে যাব। কালকে ৩৫০ জন চাষীর ৩০০ কুইন্টাল ঝাড়া ধান ডি, পি, এজেন্টকে ডেকে জমা দিয়ে এলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পুলিশ কয়েক লক্ষ টাকার ধান এখানে বসে ৪৩ টাকার বদলে ১০৫ টাকার বিক্রী করেছে। স্যার, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, কেমন করে আমাদের খাদ্যনীতি ব্যর্থ হচ্ছে সেটা আপনি কল্পনাও করতে পারবেন না। রাত্রি ১২টার সময় কাকদ্বীপে গেছি

এবং সেখানে গিয়ে রেডিওগ্রাম দিয়েছি চীফ মিনিষ্টার, এস, পি-র কাছে যে আপনাদের ক্যাম্পের পুলিশ রাত্রিবেলা ধানের বস্তা নিয়ে মিল মালিকের কাছে বিক্রী করে আসছে ৪৩ টাকার বদলে ১০৫ টাকায় এবং এইভাবে কয়েক লক্ষ টাকা রোজগার করে নিচ্ছে। এইভাবে পুলিশ ক্যাম্প বসিয়ে রেখে আমাদের খাদ্যনীতিকে সার্থক করা যাবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে সেখানকার চাষীদের মধ্যে অধিকাংশই হচ্ছে মুন্ডা, আদিবাসী, সিডিউল্ড কাষ্টস, সিডিউল্ড ট্রাইবস--সেখানে কাষ্ট হিন্দু এই সমস্ত চাষীরা খেতে পাচ্ছে না। কারণ তাদের খড় নেই, ধান ঝাড়তে পুলিশ দিচ্ছে না। পুলিশ গিয়ে বলছে তোমরা যদি ডি, পি, এজেন্টকে ধান না দিয়ে মিল মালিককে ধান দাও তাহলে ঝাড়তে দেব। স্যার, এইরকম করে একটা ত্রাসের সৃষ্টি করা হয়েছে। আমি এই বিষয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে আপনাকে ওখানে যেতে হবে আমরা ৪।৫ হাজার কুইনটাল ধান সংগ্রহ করে রাখব, আপনি গিয়ে নেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খাদ্যনীতিকে ব্যর্থ করার জন্য পুলিশ নিজেই ধান ঝাড়তে আরম্ভ করেছে এবং সেখানে গিয়ে আমি জানতে পারালাম ৩ মাস পুলিশ ক্যাম্প আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা শুধু মেনসন নয়, এটা অত্যন্ত গুরুত্ব-পূর্ণ ব্যাপার, সেখানে ৩ মাস পুলিশ ক্যাম্প আছে। তার আশপাশে ডাকাতি হচ্ছে সেগুলি সামলাচ্ছে না, অথচ ক্যাম্প বসিয়ে রেখে জোতদারদের ধানগুলি ব্ল্যাক মার্কেটে বিক্রী করা হচ্ছে। পুলিশ ব্ল্যাক মার্কেট করছে, তারা হোর্ডারদের ব্ল্যাক মার্কেটিং-এ সাহায্য করছে। আজকে এখানে পুলিশমন্ত্রী এবং খাদ্যমন্ত্রী উপস্থিত আছেন আমরা জানতে চাই রাত্রি ১২টার সময় বেরিয়ে মুখ্যমন্ত্রীর নির্দেশে প্রোকিওরমেন্ট করার জন্য কাজ করব, আর আপনার পুলিশ আমাদের ভয় দেখিয়ে বলবে সরকারের পারমিশন নেই, ক্যাম্পে যেতে হবে, অথচ নিজেরাই ধান নিয়ে ৪৩ টাকার জায়গায় ১০৫ টাকা দরে বিক্রী করবে, সাধারণ লোক খেতে পাবে না--স্যার, এই জিনিস বন্ধ করা দরকার। স্যার, সেখানে চাষীরা খেতে পাচ্ছে না, তাদের ধান ঝাড়তে দিচ্ছে না। এই দুরবস্থা দূর করার জন্য আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন অবিলম্বে এই বিষয়ে হস্তক্ষেপ করেন।

[ 2-20—2-30 p.m. ]

(গোলমাল)

**Dr. Md Fazle Haque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বাপুলী মহাশয় যে ঘটনার কথা উল্লেখ করেছেন সেটা গত কালকের ব্যাপার। আমি এখনও রিপোর্ট পাইনি। উনি ওনার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বললেন। এটা নিশ্চয় একটা গুরুতর ব্যাপার, ঐ ঘটনার যদি এতটুকু সত্য হয়—

(গোলমাল—এতটুকু সত্য? কি বলছেন)

আমি বলছি না মিথ্যা। আমি বলছি যে যদি ঐ ঘটনার সামান্য সত্য হয় তাহলে ওটা খুবই মারাত্মক কথা। আমি ওনাকে অনুরোধ করবো উনি কোন্ ক্যাম্পের ঘটনা ডিটেলস দেননি সেটা আমাকে দিয়ে দিন। আমি নিশ্চয় খোঁজ খবর নিয়ে ব্যবস্থা গ্রহণ করবো, উপযুক্ত শাস্তির ব্যবস্থা করবো এবং এই হাউসকে জানাবো। আমি এইমাত্র এই ঘটনার কথা শুনলাম। এইমাত্র আমার নোটিশে এলো। আমাকে ডিটেলস দিন কোন্ ক্যাম্পের ব্যাপার। আমি নিশ্চয় রিপোর্ট নিয়ে বিহিত ব্যবস্থা নেবো এবং এই হাউসকে জানাবো।

**Shri Subrata Mukherjee :**

মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পাটশিল্প সম্পর্কে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে পাটশিল্প আজ ধ্বংস হতে চলেছে। আজকে পাট জলের দামে বিক্রী হচ্ছে। এই পাটশিল্পকে রক্ষা করার জন্য যে সংস্থা আছে তার নাম

হচ্ছে জুট কর্পোরেসন অব ইন্ডিয়া। মিঃ স্পীকার স্যার, এই জুট কর্পোরেসন অব ইন্ডিয়ার কি কাজ? এই কর্পোরেসন না লাগে হোমে না লাগে যজ্ঞে। এর যিনি চেয়ারম্যান তিনি ঠাণ্ডা ঘরে বসে আছেন, তাঁর বাড়ী আছে, তারজন্য মাসে মাসে ৩ হাজার টাকার বন্দোবস্ত আছে। আজ পর্যন্ত এই জুট কর্পোরেসন অব ইন্ডিয়া পাটশিল্প সম্পর্কে কিছু করেনি। আমি এই বিধানসভার সদস্য হয়ে আপনার মারফৎ পশ্চিমবঙ্গের কৃষিমন্ত্রী ও মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই জুট কর্পোরেসন অব ইন্ডিয়া পাটচাষীদের রক্ষা করতে পুরোপুরি ব্যর্থ হয়েছে। হয় এই জুট কর্পোরেসন অব ইন্ডিয়াকে পুনরায় ভেঙ্গে ফেলে তাকে পুনর্বিন্যাস করার জন্য কেন্দ্রীয় সরকারকে সুপারিশ করা হোক, নতুবা একে রাখার কোন অর্থ হয় না। পাটের কোয়ালিটি সম্পর্কে এঁদের অনেককিছু অনুসন্ধান করার আছে। কিন্তু আমরা জানি তাঁরা পাটের জমিই চেনে না, পাটের উৎপাদন ও কোয়ালিটি সম্পর্কে অনুসন্ধান তো দূরের কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাতে চাই যে এ ব্যাপারে মুখ্যমন্ত্রীকে জানিয়েছি যে পাট হয় পশ্চিমবঙ্গে দিল্লীতে হয় না। অথচ এই জুট কর্পোরেসন অব ইন্ডিয়ার কেন্দ্রীয় অফিস হচ্ছে দিল্লীতে—পশ্চিমবঙ্গে নয়। সেই ব্যক্তিকে দিল্লীতে ঠাণ্ডা ঘরে রাখার ব্যবস্থা করা হয়েছে। রাজনৈতিক জগৎ থেকে ঠক্কর খেয়ে তাঁকে দিল্লীতে পুনর্বাসন দিয়ে রাখার কোন প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি না।

**Shri Dasharathi Saren :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা নয়াগ্রাম থানা। সেখানে দিন-দুপুরে রাস্তা-ঘাটে গ্রামের মধ্যে চুরি ডাকাতি হচ্ছে। এ ব্যাপারে পুলিশের তৎপরতা না থাকার জন্য জনগণের মধ্যে সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যতদূর জানি যে থানার অক্ষমতার জন্য এইরকম দিন-দুপুরে চুরি ডাকাতি চলছে। আমি জানি আমার নয়াগ্রাম থানায় ১৩ জন ষ্টাফ আছে। তার মধ্যে নয় জন অত্যন্ত ভীত। আবার তারমধ্যে কেউ কেউ চাকুরীর প্রায় শেষ সীমান্তে এসে পোঁছেছে—কারও একমাস আর চাকুরী আছে তারপর শেষ হয়ে যাবে।

তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করাছ তিনি যেন অবিলম্বে আমার এলাকায় শান্তিশৃঙ্খলা বজায় রাখার চেষ্টা করেন।

**Shri Narayan Bhattacharya :**

মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে চরম খাদ্যাভাব দেখা দিয়েছে। সেখানকার মানুষ অভাবের জ্বালায় অখাদ্য-কুখাদ্য খেয়ে কোনরকমে বেঁচে আছে। সেখানে চালের দাম এখন ৩ টাকা থেকে সুরু করে কোন কোন জায়গায় ৪ টাকা পর্যন্ত উঠেছে। উত্তরবঙ্গে রেশন দেওয়া হচ্ছে না। কেবলমাত্র জলপাইগুড়ি সহরে মাথাপিছু ৩০০ গ্রাম করে আটা, আলিপুরদুয়ারে মাথাপিছু ২৫০ গ্রাম করে আটা দেওয়া হচ্ছে। গ্রামাঞ্চলে মোটেই রেশনের ব্যবস্থা করা হয়নি। উত্তরবঙ্গে একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হয়েছে। উত্তরবঙ্গের যে সমস্ত ঘাটতি জেলা আছে অন্যান্য বারের তুলনায় এবারে সংগ্রহ মোটামুটি ভালই হয়েছে। আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর কাছে দাবী করছি অবিলম্বে উত্তরবঙ্গের গ্রাম, সহরে পূর্ণ রেশন চালু করার ব্যবস্থা করা হোক, তা নাহলে সেখানে যে অবস্থা দেখা দেবে তাতে করে বিরোধী শক্তি যারা আছে তারা এর সুযোগ নেবে এবং সেখানে একটা অস্বাভাবিক অবস্থা সৃষ্টি হতে পারে।

**Shri Paresh Chandra Goswami :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শুনেছি ব্যাঙ্ক জাতীয়করণ হবার পরে এই ব্যাঙ্কের টাকায় অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প শিক্ষিত বেকারদের জন্য চালু করা হয়েছে। আমরা জানি

আড়াই কোটি টাকা মার্জিন মানি পশ্চিমবাংলার জন্য বরাদ্দ হয়েছে এবং আরো জানি বহু প্রকল্প এখানে রচিত হয়েছে, তাতে ১০ পারসেন্ট সরকার দিচ্ছেন এবং ৯০ পারসেন্ট ব্যাঙ্কের দেবার কথা। কিন্তু মজা হচ্ছে ব্যাঙ্ক নেবার পরে আশা করেছিলাম ব্যাঙ্কের উপর সরকারের কর্তৃত্ব থাকবে। ব্যাঙ্কের যারা মালিক, ডাইরেকটর ছিলেন তারা শুধু চা বাগানের মালিক, কয়লা খনির মালিকদেরই স্বার্থ দেখেছিলেন, সেই মালিকই কাষ্টোডিয়ান হয়েছেন এবং এখন সেই আগের মতই বড় বড় পুঁজিপতি, মালিকদের স্বার্থই দেখছেন এবং এই প্রকল্প রচিত হয়েছে স্বনিযুক্তি কর্মসংস্থান অনুসারে ছোট ছোট শিল্পের মাধ্যমে—সেগুলি মোটেই কার্যকরী হচ্ছে না। সরকার থেকে ১০ পার সেন্ট মার্জিন মানি ব্যাঙ্কে পাঠানো হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন কোন ক্ষেত্রেই সই শিক্ষিত বেকারগণকে এন্টারটেন করা হচ্ছে না। তাদের বলা হচ্ছে তোমরা ২০ পার-সেন্ট মানি রিজার্ভ রাখ—কাষ্টোডিয়ানদের তরফ থেকে এটা বলা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় অর্থমন্ত্রী চ্যবন সাহেব আমাদের পশ্চিমবাংলার অর্থমন্ত্রী মহাশয়কে এই সমস্ত কথা বলে গিয়েছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্জিন মানি প্রকল্প রচনা করে তিনি গ্রামবাংলার ছেলেদের উৎসাহিত করেছিলেন। অর্থমন্ত্রীর যে চিন্তা ছিল সেগুলি আজকে হাস্যকরে পর্যবসিত হতে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্য যারা আছেন তাদের এটা চিন্তা করা দরকার। এই কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে হাজার হাজার শিক্ষিত বেকার ছেলের কর্মসংস্থান হতে পারে এবং এর মাধ্যমে তারা নতুন ভবিষ্যত গড়ে তুলবে বলে আশা করেছিল। ব্যাঙ্কগুলি আজকে চক্রান্ত করে পুঁজিপতিদের স্বার্থ রক্ষা করে সমস্ত কার্যক্রমকে নস্যাৎ করে দেবার চেষ্টা করছে। আজকে স্যার, ২২ তারিখ হয়ে গেল, মার্চ মাস শেষ হতে আর মাত্র কয়েকটি দিন বাকি আছে, এর মধ্যে কিছু করতে না পারলে সমস্ত টাকা ফিরে যাবে এবং তার ফলে প্রতিদ্বন্দী চক্রান্ত আবার নতুন করে মাথা চাড়া দিয়ে উঠবে বলে আমি মনে করছি। তাই আমি অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি এদিকে আকর্ষণ করছি, যদি তারা এদিকে একটু নজর দেন তাহলে অনেক শিক্ষিত বেকার ছেলের কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে এবং সমস্যাও কিছুটা কমবে।

**Shri Mahabubul Haque :**

মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৭৩-৭৪ সালে ঘাটতি ভিত্তিক স্কুলগুলিকে ফাইনাল গ্রান্ট-এর মেমো দেওয়া হয়েছে। আমাদের মালদহ জেলার খবর পেয়েছি যে সব স্কুলে গ্রান্ট দেওয়া হয়েছে তার ১০ পার সেন্ট কেটে নেওয়া হয়েছে। তাতে করে সেই সব স্কুলের টিচাররা ২।৩ মাসের বেতন পাবেন না এবং তার ফলে তাদের খুব অসুবিধা হবে। যেখানে শিক্ষকরা মাসের পয়লা তারিখে বেতন পান না, যেখানে এই দুর্মূল্যের বাজারে তাদের সংসার চালানোই দায় হয়ে দাঁড়িয়েছে, সেখানে ২।৩ মাসের বেতন না পেলে তারা যে কি অবস্থায় দাঁড়াবে সেটা আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে একটু চিন্তা করতে বলি। আমি একটি স্কুলের নাম করছি গাজোল স্কুল—সেখানে ১০ পার সেন্ট কেটে নেওয়া হয়েছে। সেই স্কুল যাতে টাকা পায় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-30—2-40 p.m.]

**Shri Nandalal Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শোড সেডিং সর্বত্র চলেছে, এটা নতুন কথা নয়, কিন্তু স্যার, আমার এলাকাতে অত্যন্ত ঘন ঘন লোড শেডিং চলেছে। সকালে যদি আরম্ভ হয় তাহলে সাড়ে চার ঘন্টা আবার সন্ধ্যাতে আরম্ভ হলে ঐ সাড়ে চার ঘন্টা। স্যার, আমার কন্স-টিটিউয়েন্সীর ⅘ ভাগ মানুষ হচ্ছেন নিম্নমধ্যবিত্ত এবং শ্রমিকশ্রেণী। সেখানে লোড সেডিং'এর ফলে ছোট ছোট শিল্প কারখানাগুলি বন্ধ হচ্ছে এবং শ্রমিক মালিক বিরোধ দৈনিক দেখা দিচ্ছে। স্যার, মালিকরা বলছে, ৪ ঘন্টা লোড শেডিং হয়েছে কাজেই ৪

ঘন্টা খেটে দিতে হবে। স্যার, কালকে শ্রম দপ্তরের বাজেট বিতর্কে অনেক প্রগেসিভ আইডিয়ার কথা শুনলাম কিন্তু আমার এলাকার শ্রমিক যারা ৬০৷৮০ টাকা মাহিনা পায় তাদের আজকে বলা হচ্ছে তোমাকে ৪ ঘন্টা খেটে দিয়ে যেতে হবে, তাদের সামান্য জল-পানও দেয় না। কাজেই সেখানে একটা অশান্তি চলেছে। মালিকরা বলছে, লোড শেডিং হলে, শটেজ অব মেটিরিয়াল হলে লে অফ করতে পারি। আজকে এই অবস্থায় একটা অশান্তি গুমরে গুমরে উঠছে। তারপর স্যার, সকাল ও সন্ধ্যাবেলায় ছেলেরা পড়াশোনা করে কিন্তু সেই সময় সাড়ে চার ঘন্টা করে লোড শেডিং, তাদের পড়া ছেড়ে বসে থাকতে হচ্ছে। স্যার, আমরা দুর্গাপূজা, জগদ্ধাত্রী পূজার সময় দেখেছি ৪ দিন ধরে কোলকতার রাস্তাগুলি আলোয় ঝলমল করে। কাজেই পাওয়ার সর্টেজ থাকলেও যদি সেই পূজার সময় কোলকাতার রাস্তাগুলিতে লক্ষ লক্ষ বাল্ব জ্বলতে পারে তাহলে এই পরীক্ষার সময় ছেলেরা কেন লোড শেডিং-এর জন্য পড়তে পারবে না। কাজেই তারা যাতে পড়ে পাশ করে সে ব্যবস্থা করুন, টুকে পাশ করেছে, এ অপবাদ যাতে তাদের নিতে না হয় সেটা দেখুন।

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chaudhury :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের লোড শেডিং-এর কারণ হচ্ছে, জেনারেশান আমাদের কম আছে, সেটা হাউসের সকলেই জানেন। আজকে আনন্দ সহকারে জানাচ্ছি থিংস হ্যাভ ইমপ্রুভড। কালকে ১০০ মেগাওয়াটের বেশী লোড শেডিং ছিল আজকে ৫০ মেগা-ওয়াট এরকম আছে। আমরা চেষ্টা করছি—থিংস ইউল বি বেটার। ইঞ্জিনিয়ার্স স্ট্রাইকের জন্য একটু আমাদের অসুবিধা হচ্ছে, আমরা আশা করছি যে দু-তিন দিনের মধ্যে থিংস উইল বি বেটার। আমরা একটা রেশন সিসটেম ইনট্রোডিউস করছি। সেই রেশনিং সিসটেমে আমরা এর আগে যে ১৫ পার সেন্ট কাট করেছিলাম এবারে ২৫৷৩০ পার সেন্ট বোধ হয় কাট করতে হবে। আমাদের কাগজপত্র প্রস্তুত হচ্ছে। আমরা সেই রেশনিং সিসটেমে চেষ্টা করবো যাতে ইরেটিক সাপ্লাই না হয়, স্টেডি সাপ্লাই যাতে আমরা করতে পারি—৪৷৫ দিন অন্ততঃ করতে পারি, দ্যাট রিমেনস টু বি সিন।

**Mr. Speaker** : Mr. Chowdhury, honourable members want some assurance that there will be no more load shedding. But you have presented a more grim picture, I think, because instead of 15 per cent. cut there will be 30 per cent. cut.

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury** : Sir, the difficulty is mainly due to erratic load shedding. So, at the present moment we are going to introduce some sort of a system which will stop that erratic load shedding. This can only be done by introducing rationing system, may be there will be 25 per cent. or 30 per cent. cuts. In this fashion there will be no erratic load shedding.

**Mr. Speaker** : Then, I understand that after introducing rationing system the situation will improve.

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chowdhury** : So far industry is concerned.

**Shri Shital Chandra Hembram :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় কোন ইন্ডাস্ট্রি না থাকায় এখানকার অধি-বাসীদের পয়সা রোজগারের কোন উপায় নাই। বর্তমানে পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় চালের দাম অত্যন্ত বেড়ে যাচ্ছে। আমি শুনললাম যে বর্তমান সরকারের যে কর্ডনিং আইন আছে এই মাসের মধ্যে সেই কর্ডনিং আইন বোধ হয় তুলে দেবেন। যদি পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার কর্ডনিং তুলে দেওয়া হয় তাহলে সেখানকার ধান চাল পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় চালান হয়ে যাবে এবং পুরুলিয়া এবং বাঁকুড়া জেলায় যারা কাঠ পাতা কুড়িয়ে সামান্য পয়সা জোরগার করে তাদের এই সামান্য আয়ে জীবিকা নির্বাহ করা ক্ষমতা থাকবে না। কাজেই আমি বলছি যে আমাদের পুরুলিয়া এবং বাঁকুড়া জেলা থানা কর্ডনিং তুলে দেওয়া হোক এবং ডিস্ট্রিক্ট কর্ডনিং থাকুক।

**Shri Mahadeb Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের হুগলী জেলার আজকে রেশনে খাদ্য না পাবার জন্য আরামবাগে যে গরীব লোকেরা আছে, যাদের ক্রয় ক্ষমতা নেই, এই তপশীল সম্প্রদায়, আদিবাসী এই সমস্ত দরিদ্র মানুষ তারা আজকে না খেয়ে আছে, তাদের আজকে কাজ নেই। এই যে অভুক্ত অবস্থায় আছে, আজকে গ্রামে হাহাকার, রেশানের অভাব, কোথাও ১৫০ শত থেকে ২ শত গ্রাম গম দিতে পারা যাচ্ছে এবং চালের দাম খোলা বাজারে ৩ টাকা, সাড়ে তিন টাকা পর্যন্ত উঠেছে। হুগলীর অন্যান্য এলাকায় কোথাও ৪ টাকা পর্যন্ত চালের দাম উঠেছে। কোথাও কোথাও আবার তার থেকেও বেশী হয়েছে এই খবর আমি পেয়েছি। আরামবাগ মহকুমায় আজকে যে চালের দর সেটা কোথাও ২ টাকা ৯০ পয়সা থেকে তিন টাকা, সাড়ে তিন টাকা পর্যন্ত উঠেছে, মানুষের কিনে খাবার ক্ষমতা নেই। এই যে প্রোকিওরমেন্ট, প্রোকিওরমেন্ট বলে যাই বলি না কেন, এর যে চেষ্টা, উদ্যোগ তাতে করে রেশানে একশত গ্রাম চালও দিতে পারিনি। হুগলী জেলার অন্যান্য এলাকায় যদিও একশত গ্রাম করে দেওয়া হয়েচে কিন্তু আরামবাগ মহকুমায় কোন চাল দেওয়া হয়নি। শুধু যে গম দেওয়া হয় তাতে কিছু হয়না। এটা অত্যন্ত দুঃখ এবং ক্ষোভের কথা যে সেখানে এইরকম অবস্থা চলছে। তাই আজকে একথা বলতে চাই, আরামবাগে যেন রেশানে চাল এবং গম দেওয়া হয়, যাতে গরীব মানুষ খেয়ে বাঁচতে পারে। এই কথা বলে এবং দাবী রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Rabindra Nath Bera:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় জানেন যে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষক সমিতির নেতৃত্বে পশ্চিমবাংলার সারা প্রাথমিক শিক্ষক সমাজ আগামী ২৫শে মার্চ থেকে আইন অমান্য আন্দোলনের পথে এগিয়ে চলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে কয়েকদিন আগে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষক সম্প্রদায়ের নেতৃত্বে সহস্রাধিক শিক্ষক এই বিধান-সভার সামনে বিরাট আন্দোলন করে অবস্থান সত্যাগ্রহ করেছিলেন এবং আমরা বিধান-সভার কিছু সদস্যবৃন্দ তাদের প্রতিনিধিদের নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলেছিলাম। তখন তিনি তাদের বক্তব্য শুনেছিলেন এবং শিক্ষামন্ত্রীর সঙ্গে আলোচনা করে এই সম্পর্কে একটা সিদ্ধান্তে আসবেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ পর্যন্ত তাদের প্রতিনিধিবৃন্দ এইরকম কোন সিদ্ধান্তের কথা জানতে পারেনি এবং না জানার ফলে আগামী ২৫শে মার্চ থেকে তারা আবার আইন অমান্য আন্দোলনের দিকে অগ্রসর হচ্ছে। আজকে প্রাথমিক শিক্ষাব্যবস্থা বিপর্যস্ত, সারা শিক্ষকসমাজ যাতে এই পথে পা না বাড়ায় সেজন্য শিক্ষামন্ত্রীর সঙ্গে তাদের প্রতিনিধিদের সঙ্গে কথা বলে একটা সিদ্ধান্ত জানান যাতে এই আইন অমান্য আন্দোলন না হয়।

**Shri Rajani Kanta Doloi:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে খাদ্যসঙ্কট এবং অত্যাবশ্যক দ্রব্যাদির দাম একটা সর্বনাশা আকার ধারণ করতে চলেছে। আপনি জানেন যে চালের দাম মেদিনীপুর জেলা, যেটা সারপ্লাস এরিয়া সেখানে তিন টাকা ৫০ পয়সায় উঠেছে। কেরোসিন তেল সাড়ে চার টাকা লিটার, লবন যেগুলি এখানে তৈরী হচ্ছে তাও ৬০ পয়সা থেকে এক টাকা করে কিলো বিক্রয় হচ্ছে। এইরকম একটা অসহনীয় অবস্থা সারা মেদিনীপুরের গ্রামাঞ্চলে দেখা দিয়েছে। আমি একটা চিত্র আপনার সামনে তুলে ধরছি। মেদিনীপুরের গড়বেতা যেটা একটা সারপ্লাস এরিয়া সেখানে চাল ৩।৪ দিন ধরে পাওয়া যাচ্ছিল না। গত ১৬-৩-৭৪ তারিখে সেখানকার হাজার হাজার বুভুক্ষ লোক মেদিনীপুর জেলার কংগ্রেসের সম্পাদক সুনীল ব্যানার্জীর ঘর ঘেরাও করে। তখন তার নিজের খাবার চালের থেকে ৫ কুইন্টাল চাল তাদের মধ্যে বিতরণ করে অবস্থা আয়ত্তে আনে। এইরকম অবস্থা সেখানে দেখা দিয়েছে এবং সেখানে একটা ভয়াবহ আকার ধারণ করেছে। সেখানে অত্যাবশ্যকীয় জিনিষপত্রের দাম যেমন-- কেরোসিন, লবন, চাল ইত্যাদির নিত্য-প্রয়োজনীয় জিনিষ যদি ন্যায্য দামে বিক্রয় না হয় তাহলে আমাদের জীবন যেকোন মুহূর্তে, সর্বনাশার পথে আসতে পারে। তাই অবিলম্বে এই খাদ্যদ্রব্য এবং নিত্যপ্রয়োজনীয় জিনিষ যেগুলি তার একটা প্রতিকারের ব্যবস্থা করুন।

[2-40—2-50 p.m.]

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সমাজকল্যাণ দপ্তরের মন্ত্রিমহাশয়ের কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এই সমাজকল্যাণ দপ্তরের গত ২৪-১-৭৪ তারিখের একটা পত্রে পশ্চিমবঙ্গের ৮৩ জন মহিলা আগামী ১লা এপ্রিল বলিদান হতে চলেছে। পশ্চিমবাংলার ওয়েলফেয়ার দপ্তরের বিভিন্ন কর্মী--যে শিক্ষণপ্রাপ্ত ধাত্রী কাজ করতেন সমাজকল্যাণ বোর্ডের অধীনে, আজকে ১৮ বছর ধরে তারা কাজ করে আস-ছিলেন, তাদের আগামী ১লা এপ্রিল থেকে বরখাস্ত করা হবে। তাই আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এই যে ভদ্রমহিলারা কাজ করতেন কেউ নিম্ন মধ্যবিত্ত, কেউ মধ্যবিত্ত--এদের দ্বারা সাধারণ পল্লীবাসী কিছু যা উপকৃত হ'ত, তাদের ১লা এপ্রিল থেকে বরখাস্ত করা হচ্ছে। আমি মন্ত্রিমহাশয়কে এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ জানাচ্ছি সরকার এই বিষয়ে পুনর্বিবেচনা করবেন এবং এদের কাজে বহাল রাখার ব্যবস্থা করুন। আগে এই বাবদে টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যেত তারপর স্বাস্থ্যদপ্তর দিয়েছিলেন কিন্তু ১লা এপ্রিল থেকে এই টাকা আর পাওয়া যাবে না। সুতরাং এই বিষয়ে সরকার যেন অনতিবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন এবং এই ৮৩ জন ধাত্রী যারা পল্লীগ্রামে প্রসূতিদের সেবা-শুশ্রূষা করেন তাদের যাতে চাকরী না যায় তার ব্যবস্থা করুন।

**Shri Md. Safiullah :**

মাননীয় স্পীকার মহাশয়, ট্রান্সপোর্ট পর্য্যায়ে অত্যাচার আজকে জনজীবনকে বিপর্য্যস্ত করে দিচ্ছে। মাননীয় সদস্য বিজয় সিং নাহার মহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি বুঝতে পারবেন। বড়বাজার, বৌবাজার, জোড়াসাঁকোর বিস্তীর্ণ অঞ্চলে রাস্তার ধারে হাজার হাজার ট্রাক, লরি মাল লোডিং এবং আনলোডিং করার জন্য দাঁড়িয়ে থাকে যারজন্য ছোট ছোট ব্যবসায়ীরা তাদের ব্যবসা থেকে বঞ্চিত হয় এবং এই সমস্ত ট্রান্সপোর্ট লরি এবং ট্রাক রাস্তার দুই ধারে দাঁড়িয়ে থাকার ফলে আজকে ট্রাফিক জ্যাম হয়ে যায়। ট্রাফিক জ্যাম হবার এ'ও একটা কারণ। লোড শেডিং-এর সময় চারিদিকে অন্ধকার থাকে এবং এই লরিগুলো দুই ধারে দাঁড়িয়ে থাকার ফলে পথচারীদের ভীষণ অসুবিধা ভোগ করতে হয়। এই গুরুতর বিষয়ে আমি ট্রান্সপোর্ট মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Radha Raman Saha :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গ সরকারের এমন কোন আইন আছে কিনা জানি না যে আইন কোন পরিবার বা সংস্থার ভুল বা অন্যায় করে তার-জন্য সেই পরিবারের বা সংস্থার অন্য কাউকে শাস্তি পেতে হবে। এই বিদ্যালয়ে শিক্ষা-বিভাগের এমন একটা অঘটন ঘটতে চলেছে। নবদ্বীপ জাতীয় বিদ্যালয়ের সেই শিক্ষকরা আজকে ১০।১১ দিন বেতনের দাবীতে অনশন করে আসছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষাবিভাগের বিভ্রান্তিকর নির্দেশের ফলে। ঐ বিদ্যালয়ের শিক্ষাবিভাগ থেকে যে অনুদান গেছে, তাতে পূর্বতন প্রধান শিক্ষকের টাকা কাটা গেছে, সেইজন্য সেখানে শিক্ষকরা বেতন পাচ্ছে না এবং অনশন শুরু করেছে। আমি এখানে বলতে চাই যদি পূর্বতন প্রধান শিক্ষক টাকা যদি সত্যই পান তাহলে অন্য তহবিল থেকে দেওয়া যেতে পারে, তারজন্য যে ঐ স্কুল-এর শিক্ষকরা রয়েছেন, অন্যান্য কর্মচারী রয়েছেন, তারা ভোগ করবেন কেন? আমি বলতে চাই দুর্মূল্যের বাজারে অবিলম্বে এই শিক্ষক এবং কর্মচারীদের ব্যাপারটা হস্তক্ষেপ করুন এবং আজই যাতে তারা অনশন ভঙ্গ করেন তার ব্যবস্থা করুন।

**Shri Nalesh Chandra Chaki :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মানুষের জীবন খাদ্য অভাবে দুর্বিসহ, সেই দুর্বিসহ অবস্থাকে আরো দুর্বিসহ করবার জন্য একটা বিরাট চক্রান্ত করা হচ্ছে। আপনি জানেন স্যার, ১৯৬৫ সালে যখন খাদ্যাভাব দেখা দিয়েছিল তখন রেলওয়ে যোগাযোগকে বিচ্ছিন্ন করে দিয়ে মানুষের কাছে খাদ্য পৌঁছে দেওয়ার ব্যাপারে বাধা সৃষ্টি করা হয়েছিল এবং মানুষকে আরো ক্ষেপিয়ে দেওয়া হয়েছিল। ঠিক সেই দিনের মত আজকেও এক শ্রেণীর রেলওয়ে কর্মচারী এবং জি, আর, পি, কর্মচারী রেলওয়ে যোগাযোগকে বিচ্ছিন্ন করে দিয়ে সেই অবস্থার সৃষ্টি করতে চাইছে। আমি গত ৩০ দিন আগে এই খবর পাই যে, এক শ্রেণীর রেলওয়ে কর্মচারী এবং জি, আর, পি কর্মচারী সিদ্ধান্ত করেন গোপন মিটিং করে যে রেলওয়ে যোগাযোগ বিচ্ছিন্ন করে দিয়ে মানুষকে ক্ষেপিয়ে দেবেন এবং সেই খবর পেয়ে তা আমি মুখ্যমন্ত্রীকে দিয়েছিলাম। কিন্তু দুঃখের বিষয় গতকাল দমদমে এবং গত পরশু দিন শিয়ালদহে সেই জাতীয় ঘটনা ঘটে গিয়েছে। অথচ পুলিশ সেখানে কিছুই করতে পারেনি। আমি তাই আশ্চর্য্য হয়ে যাচ্ছি যে সরকারের ইন্টেলিজেন্স ব্রাঞ্চ কি করতে আছে, মন্ত্রিসভাকে জানান সত্বেও তারা কোন খবর রাখতে পারেনা। আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে দাবী রাখছি যে অবিলম্বে ঐসব দুর্নীতিপরায়ণ রেলওয়ে কর্মচারী এবং ঐ সব দুর্নীতিপরায়ণ জি আর পি কর্মচারীদের বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন, যাতে তারা মানুষের জীবন আরো দুর্বিসহ করে তুলতে না পারে।

**Shri George Albert Wilson Deroze** : Mr. Speaker, Sir, I have been sending a number of application forms to the various Rationing Offices for getting ration cards to people who have never had ration cards before. On the 6th March I recommended two applications addressed to the Rationing Officer of the Muchipara area. I said that the parties were permanent residents of the State and entitled to ration cards subject to verification. These two young men went to the Muchipara Rationing Officer, and he had a look at the application forms and he told them

এম. এল. এ. সইএর কোন দাম নেই।

I spoke to the Hon'ble Food Minister about two days back and I was surprised to find that he more or less confirmed it—that his Department had issued instructions that for recommendations to the Rationing Officers only signatures of Government officers were to be accepted. Sir, this is a slander and a slur upon the Members of the House. It prevents us from fulfilling a part of our duty. The Hon'ble Minister is not here, but, Sir, this is something which affects every member of this House that a Rationing Officer will say that an M.L.A's signature has got no value. Sir, I request the Hon'ble Minister to look into this seriously, and I think every member of the House must be having similar difficulties.

**Shri Mohammad Dedar Baksh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কৃষি মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গ্রামবাংলায় গত বছর খরার ফলে আউস ধান ভাল হয়নি, যা হয়েছিল তাও চাষীরা পেটের জ্বালায় খেয়ে ফেলেছে। তারপর গত বছর শেষের দিকে প্রচণ্ড বর্ষা হওয়ায় তারা পাটের বীজও রাখতে পারে নি, সব নষ্ট হয়ে গিয়েছে। এই বছর এখন খারিপ মরসুম সুরু হয়ে গিয়েছে, অথচ তাদের হাতে বীজ নাই, তাই আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি যে তাদের যেন অবিলম্বে বীজ সরবরাহ করা হয়। এই সরবরাহের ক্ষেত্রে যে লক্ষ্য ধার্য করা হয় সেটা যাতে সুনিশ্চিতভাবে করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি।

(গোলমাল)

**Mr. Speaker** : You should know that one is to speak at a time. Why then all members are speaking at a time ?

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় সদস্য যে অভিযোগ করলেন, সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, একজন রেশনিং অফিসার সে একজন এম, এল, এ একজন জনপ্রতিনিধি, তাকে এইভাবে অপমান করল, সে আমাদের কনস্টিটিউসনাল রাইট্স খর্ব করছে। সে বলছে কি, না, এম এল এর সই-এর কোন দাম নেই। সুতরাং স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, এখানে খাদ্য মন্ত্রী নেই, কিন্তু আমরা আপনার মাধ্যমে এ বিষয়ে জানতে চাই।

[2-50 -3-00 p.m.]

**Shri Abdul Bari Biswas** : Sir, constitutional right is being violated. It is a question of privilege.

**Mr. Speaker** : Mr Biswas, please take your seat. It is not a question of privilege. You have not given any notice under rule 351. You have nothing to mention today, but other members, who have given notices, should get their chance to speak.

**Shri Ganesh Hatui :**

স্যার, হুগলী জেলার জগৎবল্লভপুর ব্লক-এ ৫টি গভীর নলকূপের দ্বারা এখানকার বিস্তীর্ণ এলাকায় বোরো ধানের চাষ হচ্ছে। কিন্তু এই ৫টার মধ্যে কোনটার ট্রান্সফরমার পুড়ে গেছে, কোনটার ট্রান্সফারমার-এর যন্ত্র খারাপ হয়ে গেছে। এই অঞ্চলের চাষীরা এগুলি মেরামতের জন্য বিভাগীয় কর্তৃপক্ষের কাছে গেলে তাঁরা বলেন ইঞ্জিনীয়ারদের ধর্মঘটের জন্য মেরামত করা যাবে না। এর ফলে তারা হতাশ হয়ে যাচ্ছে। কারণ বিস্তীর্ণ এলাকায় সমস্ত ধান শুকিয়ে যাচ্ছে। জাঙ্গীপাড়া ব্লক-এ ডি, ভি, সি-র জল আসছে না ইঞ্জিনীয়ারদের ধর্মঘটের জন্য। এখানে ৫ হাজার একর জমিতে বোরো চাষ হচ্ছে। কিন্তু সার ও জলের অভাবে সমস্ত ধান নষ্ট হয়ে যাচ্ছে। এর ফলে সেখানে চালের দাম ৩ টাকা ২০ থেকে ৪ টাকা কে, জি-তে বিক্রি হচ্ছে। এ বিষয়ে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Asamanja De :**

স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় এখন হাইয়ার সেকেণ্ডারী পরীক্ষা চলছে। লক্ষ লক্ষ ছাত্রের ভাগ্য এর সঙ্গে জড়িত, এই পরীক্ষায় কিভাবে অব্যবস্থা ও নিয়মকানুন বহির্ভূত হচ্ছে যাতে পরীক্ষা ব্যবস্থা একটা প্রহসনে পরিণত হচ্ছে। কোলকাতায় সেন্ট টমাস বলে একটা স্কুল আছে। এই স্কুল থেকে সিনিয়র ক্যামব্রিজ পরীক্ষা দেওয়া যায় এবং হাইয়ার সেকেণ্ডারী পরীক্ষা দেওয়া যায়। দুর্ভাগ্যের কথা পশ্চিমবাংলার শিক্ষা জগতে কোনদিন দেখিনি যে এই স্কুলের একজন ছাত্র দেবাশীশ সেন সে এই বছরে একই স্কুল থেকে ক্যামব্রিজ ও হাইয়ার সেকেণ্ডারী পরীক্ষা দিচ্ছে। তার রোল নং হচ্ছে এইচ,এস সাউথ(এস, সি) বি-১০১। অর্থাৎ একই বছরে একই ছাত্র একই স্কুল থেকে সিনিয়র ক্যামব্রিজ ও হাইয়ার সেকেণ্ডারী পরীক্ষা দিচ্ছে। তাহলে বুঝুন কি ধরণের অব্যবস্থা চলছে শিক্ষা জগতে। আপনি কাগজে দেখেছেন কাল ইংলিশ পরীক্ষা ছিল, এ বিষয়ে পাইকপাড়ার কুমার আশুতোষ ইনস্টিটিউসান-এর প্রধান শিক্ষক সংবাদপত্রের মাধ্যমে বলেছেন কয়েকজন ছাত্র ১২টার সময় হেড-মাস্টার মহাশয়কে এসে বলে যে ওরা ২৫০ টাকায় কোয়েশ্চেন পেয়েছে এবং ২৫০ টাকা দিয়ে তাঁকে উত্তর লিখে দিতে বলে। এই হচ্ছে অবস্থা। আমি একটি পরীক্ষা কেন্দ্রের সেনট্রাল কমিটির চেয়ারম্যান। পরীক্ষা যেদিন সুরু সেদিন শান্তিপুর কেন্দ্রে আমি দেখলাম ৯ টার সময় ডেসক্রিপটিভ রোল এল। সেটা খুলে দেখলাম সমস্ত শান্তিপুরের ছাত্র-ছাত্রীদের রোল হচ্ছে

কৃষ্ণনগর। অর্থাৎ ৯টার সময় খবর হচ্ছে কৃষ্ণনগরে যেতে হবে। কি অদ্ভুত অব বুঝুন। আমি তখন বাধ্য হয়ে বোর্ড অফ সেকেণ্ডারী এডুকেশান-এর প্রেসিডেন্ট-ে টেলিগ্রাম করে জানাই যে এখন ৯টা ১০টার সময় এখান থেকে অন্য জায়গায় গি পরীক্ষা দিতে যাওয়া যাবে না। এবং সম্ভবও নয়, সুতরাং তারা এখানেই পরীক্ষা দিচে এইরকম ধরণের অব্যবস্থা পরীক্ষা প্রহসনের মধ্যে দিয়ে চলছে। আমি আপনার মাধ্যে অবিলম্বে এ বিষয়ে মন্ত্রীসভার ও বিশেষকরে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে পূর্ন তদন্ত ও প্রতিকার দাবী করছি।

**Shri Ananta Kumar Bharati :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেকারী যখন সারা পশ্চিমবাংলাকে গ্রাস করছে ঠিক সেই সম সোসাল ওয়েলফেয়ার বিভাগের কর্মরত বেশ কয়েকজন মিডওয়াইফকে ছাঁটাই করব নির্দেশ দেওয়া হয়েছে এবং আগামী ১লা এপ্রিল থেকে তাদের আর কাজ থাকছে ন গত ১৪।১৫ বছর ধরে এরা কাজ করছেন। এঁরা যা মাইনে পেতেন সেন্ট্রাল ওয়েলফেয় বোর্ড থেকে কিছু দেওয়া হত এবং বাকিটা পশ্চিমবঙ্গ সরকার দিতেন, ১৯৭২-৭৩ সা পর্যন্ত এটা হয়েছিল। গত বছর থেকে সম্পূর্ণ ব্যয়ভার বহন করছেন পশ্চিমবঙ্গ সরকার এখানে আমাদের উন্নয়ন মন্ত্রী, সোসাল ওয়েলফেয়ার মন্ত্রী রয়েছেন, তাঁদের কাছে অনুরো করব আজকে যেখানে মানুষ কোন কাজকর্ম পাচ্ছে না, দ্রব্যমূল্য গগনস্পর্শী, সেখা ৮৪ জন বোন যাঁরা এইভাবে কর্মচ্যুত হতে যাচ্ছেন তাঁরা যাতে পুনরায় কাজ করতে পারে তার যেন ব্যবস্থা করা হয়।

**Shri Gautam Chakrabarty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আই, জি, পি, রঞ্জিত গুপ্তের খাঁকি পোষাকধারী পুলিশ কিভাবে আমাদের এন্টায়ার ফুড পলিসিকে বাঞ্চাল করার চেষ্টা করছে তার নজীর মাননী সদস্য সত্য রঞ্জন বাপুলি মহাশয় দিয়েছেন এবং আমিও দিচ্ছি। গত ১১-২-৭৪ তারি মালদহ এবং ওয়েস্ট দিনাজপুরের বর্ডারে তপন থানায় খাঁকি পোষাকধারী পুলিশ ৫০।৬ জন দুর্ধর্ষ চালের স্মাগলারদের সঙ্গে যোগসাজস করে চাল পাচার করছিল। সেই সম সেখানকার লোকাল লোকেরা রেজিস্ট করে। তখন পুলিশ তাদের বলে তোমরা এখ থেকে সরে যাও, তা না হলে তোমাদের উপর গুলি চালান হবে। তা সত্বেও লোক লোকেরা রেজিস্ট করতে যায়, তখন পুলিশ সেখানে গুলি করে এবং চাল পাচারকারীদে দিয়ে চাল পাচার করে দেয়। সেই পুলিশের গুলিতে তোসলিমুদ্দিন নামে একজন ২ বছরের মুসলমান যুবক প্রাণ হারায় এবং আর কিছু উনডেড হয়ে হাসপাতালে ভর্তি হ জয়নাল সাহেব সেখানে গিয়েছিলেন, অজ পাড়াগাঁয়ের রাস্তা, ৫।৬ মাইল পায়ে হেঁটে যে হয়, তিনি নিজে তদন্ত করে এসেছেন। আবার আমরা রিপোর্ট পাচ্ছি মালদহ এ পশ্চিম দিনাজপুরের বর্ডার থেকে একই ভাবে পুলিশের সহযোগিতায় চাল পাচার হচ্ছে একজন ক্যাবিনেট মিনিস্টার যেখানে গিয়ে সরেজমিনে তদন্ত করে এলেন এবং বার ব করে বলে এলেন যাতে এই জিনিস আর না হয়, সেখানে এই খাঁকি পোষাকধারী পুলিশ আমাদের মাইনে খেয়ে এইভাবে ফুড পলিসিকে বানচাল করে দেবে এ সহ্য করা য না। তাই আমি আপনার মাধ্যমে বর্তমান মন্ত্রীসভার কাছে দাবি রাখছি অবিলে দুষ্কৃতকারী পুলিশদের যেন সাসপেন্ড করা হয়।

**Dr. Zainal Abedin :** Sir, I know the incident referred to by Sh Gautam Chakravartty. The entire Police Personnel have been put und arrest. Ex-gratia payment has been made and we have moved t Govt. for payment of compensation to the widow of the deceased.

**Shri Rabindra Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রী এবং মন্ত্রীমন্ডলীর কাছে এব বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬-২-৭৪ তারিখে হাওড়া শ্রমিক ইউনিয়নের এব

ফাংসানের নামে টাকা আত্মসাাৎ করার সম্বন্ধে এই বিধান সভায় আমার বক্তব্য রেখেছিলাম এবং স্বরাষ্ট্র মন্ত্রীকে এই সম্বন্ধে তদন্ত করবার জন্য অনুরোধ জানিয়ে ছিলাম। আজ ২২-৩-৭৪ তারিখ হয়ে গেল, জানি না কতটুকু তদন্ত হয়েছে, নিশ্চয়ই মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এই বিধান সভায় দাঁড়িয়ে এই সম্বন্ধে বক্তব্য রাখবেন। কারণ, এইভাবে যদি দুর্নীতি একটার পর একটা প্রশ্রয় পায় তাহলে দেশে দুর্নীতি আরো বেশী দানা বেঁধে উঠবে। কিছু কিছু স্বার্থান্বেষী মানুষ এই জিনিসটাকে চাপা দেওয়ার জন্য চেষ্টা করছে। সেজন্য স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ তিনি এই সম্বন্ধে তাঁর বক্তব্য রাখুন। কারণ, এটা একটা চিটিংবাজী জিনিস, কিছু এম এল এ-দের মন্ত্রীদের নামে ছাপিয়ে, পশ্চিমবঙ্গের বিখ্যাত বিখ্যাত শিল্পীদের নামে ছাপিয়ে শ্রমিক ইউনিয়নের টাকা আত্মসাৎ করা এবং জনসাধারণকে চিট করা এই জিনিস চলতে দেওয়া উচিত নয়। আজ পর্যন্ত এর তদন্ত হয়েছে কিনা, আসামীদের গ্রেপ্তারের কোন ব্যবস্থা হয়েছে কিনা আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে জানতে চাই। আজ প্রায় ২৪ দিন হয়ে গেল এই বিধান সভায় এই ব্যাপারে তদন্ত করবার জন্য স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ জানিয়ে ছিলাম, তিনি কতটুকু তদন্ত করেছেন, কতটুকু কাজ অগ্রসর হয়েছে সে সম্বন্ধে এই বিধান সভায় বক্তব্য রাখবেন।

[ 3-00—3-10 p.m. ]

**Shri Kashi Nath Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বাঁকুড়া জেলায় বর্তমানে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল যে প্রতিদিনই হু হু করে বেড়ে চলেছে সেকথা আমি বিধানসভা চলাকালীন প্রতিদিনই আপনার মাধ্যমে বলছি। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত দেখলাম না তারজন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে সেখানকার দরিদ্র মানুষ, দিন মজুর, ক্ষেত মজুর, মধ্যবিত্ত পরিবারের মানুষ এবং সাধারণ মানুষের জীবনযাত্রা ব্যাহত হচ্ছে। আজকে সেখানকার গ্রামাঞ্চলে দেখেছি ২ টাকা ৫০ পয়সা চালের কিলো হয়েছে। তেলের দাম প্রায় ১০ টাকা, ডালের দাম ৩ টাকা কিলো, সেখানকার মানুষ যে বিউলির ডাল খায় তার দাম তিন টাকা/!সাড়ে তিন টাকা হয়েছে। এই অবস্থা সেখানে চলছে এবং আশ্চর্যের বিষয় একথা বার বার বলা সত্বেও বাঁকুড়া জেলা সম্পর্কে কোন প্রতিকার করা হয়নি। আমাদের ক্ষেত্রে শুধু বলা হচ্ছে এটা সারপ্লাশ ডিস্ট্রিক্ট অর্থাৎ আমরা কেবল সংগ্রহ করে দেই। আমাদের বাঁকুড়াকে শিল্প এবং কৃষির দিক থেকে উন্নতিশীল কর হয়নি। কাজেই আমি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি সেখানে যে দুরবস্থ চলছে তার প্রতিকার করুন এবং বাঁকুড়াকে বাঁচান।

**Shri Ila Mitra :**

মাননীয় স্পীকার মহাশয়, মধ্যশিক্ষা পর্ষতের পরীক্ষা আরম্ভ হয়েছে ১৯শে মার্চ এবং ২০শে মার্চ কাগজে বেরুল পরীক্ষা বেশ নির্বিঘ্নে হয়ে যাচ্ছে। আমাদের বেন্চ থেকে এই অভিযোগ তুলেছিলাম যে আমরা খবর পেয়েছি বহু জায়গায় এ্যাডমিট কার্ড যায়নি এবং বহু এ্যাডমিট কার্ডে নামের ঠিক নেই। আজকে "যুগান্তর" কাগজে বেরিয়েছে প্রশ্নপত্র ফাঁস হয়ে গেছে। এই অভিযোগ করেছেন উত্তর কোলকাতার পাইকপাড়ার কুমার আশুতোষ ইন্সটিটিউসনের হেডমাস্টার অমর ভট্টাচার্য। তিনি জানান যে বেলা ১২ টার সময় একদল ছাত্র তাঁর কাছে ইংরেজীর প্রশ্নপত্র নিয়ে এসে বলে যে এই ট্রানশ্লেসনটা আমাদের করে দিন এবং একথাও বলে যে ২৫০ টাকার বিনিময়ে আমরা এটা সংগ্রহ করতে সক্ষম হয়েছি। স্যার, আজকে এরকমভাবে পরীক্ষা চলছে। আশ্চর্যের ব্যাপার যেখানে সমস্ত পরীক্ষা স্থগিত হয়ে রয়েছে সেখানে এই মধ্যশিক্ষা পর্ষতের জন্য তাঁদের এতই মাথাব্যাথা সুরু হল যে এখনই তড়িঘড়ি করে পরীক্ষা নিতে হবে। শুধু তাই নয়, দিল্লীর যে ছাপাখানাকে আগের বছর নন-একজিস্টেন্ট বলে ঘোষণা করা হয়েছিল এবারেও সেই ছাপাখানাকেই প্রশ্নপত্র ছাপাতে দেওয়া হয়েছে। কাজেই সরকার এই ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করবেন সেটা আমি জানতে চাই।

## FINANCIAL

### Supplementary Estimates for the year 1973

**Shri Sankar Ghose** : Mr. Speaker, Sir, in terms of Article 205 of the Constitution I lay before the House a statement showing the supplementary expenditure for the year 1973-74 amounting to Rs. 2,33,80,37,911 of which the voted items account for Rs. 43,69,15,000 and the charged items Rs. 1,90,11,22,911. In the booklet 'Demand for Supplementary Grants, 1973-74' circulated to the Honourable Members, reasons for the requirements for the additional funds under different heads have been given. I would however, mention a few salient points with regard to the demand for Supplementary Grants for the current year. The sum of Rs. 233 crores 80 lakhs 37 thousand 911 which include the demand for additional provision to the extent of Rs. 190 crores 11 lakhs 22 thousand 911 is charged expenditure. Charged expenditure means that it will not be voted in the Assembly. It is charged under the Constitution, it is charged. The portion which is voted item is Rs. 43 crores and on. This latter sum of the charged expenditure of 190 crores is composed primarily of two main items. They are, first an amount of Rs. 32 crores 85 lakhs 21 thousand for clearance of Central Government loan and secondly an amount of Rs. 154 crores 50 lakhs for clearance of temporary ways and means advances taken from time to time from the Reserve Bank of India during the current year. Under the gross voting system this sum of Rs. 154 crores 50 lakhs has got to be exhibited although the amount was clear and the net transaction during the year under this head is nil. This, Mr. Speaker Sir, is very important that this amount of Rs. 154 crores was made merely temporary advances which were taken and repaid and it is not a net liability of the State. The net transaction is nil. Therefore, the annual Rs. 154 crores goes out the central repayment of loan of Rs. 32 crores. That stands on a different footing. The House is really concerned with the balance of Rs. 43 crores—excluding the charged item of Rs. 190 crores 11 lakhs 22 thousand 911 we are really concerned with the voting items amounting to Rs. 43 crores 69 lakhs 15 thousand. A very substantial part of this amount of Rs. 43 crores came as Central assistance for loans for various schemes and some portion of the same constituted unbudgeted liabilities in the State to incur. These unbudgeted liabilities include extra expenditure on relief for about Rs. 5.37 crores, extra expenditure for health measures to the extent of about Rs. 1.54 crores and also substantial extra expenditure for dearness allowance. The extra Central assistance for loans have come under several heads. About Rs. 2.75 crores is on account of emergency agricultural production programme, about Rs. 4.48 crores for flood protection work by the Irrigation Department, about Rs. 1.71 crores for flood damage require work by Public Works Department, about Rs. 5.40 crores as advance to cultivators and about Rs. 5.05 crores for the State Electricity Board. Further details will appear from the booklet on demands for supplementary grants, 1973-74 which has been circulated amongst the honourable members.

[3-10—3-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে স্টেটমেন্ট হাউসের কাছে দিলাম, এটা ২৩৩ কোটি টাকার বরাদ্দ। এ সম্বন্ধে বলা হয়েছে ২৩৩ কোটি টাকার ভিতর ১৯০ কোটি টাকা এই হাউসে ভোট হবে না, চার্জড হবে। হাউসে ভোট হবে ৪৩ কোটি টাকার উপর। ১৯০ কোটি টাকার বরাদ্দ যেটা অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে, তার ভিতর ১৫৪ কোটি টাকা রিজার্ভ ব্যাঙ্ক থেকে মাঝে মাঝে ধার নেওয়া হয়েছে, যে ধার শোধ হয়ে গেছে, যেখানে এখন আসলে খরচ শূন্য। ১৯০ কোটি টাকা চার্জড এ্যাকাউন্টের ভিতর ১৫৪ কোটি টাকার ব্যাপার এখন মিটে গেছে, সেখানে খরচের দায় কিছু নাই। এই ১৯০ কোটি টাকার যেটা চার্জড এ্যামাউন্ট, তার ৩২ কোটি টাকা কেন্দ্র থেকে ঋণ নিয়েছি, সেই ঋণ

শোধ করেছি। সুতরাং বিধানসভায় যেটা আলোচনা হবে সেটা হচ্ছে ৪৩ কোটি টাকা, যেটা অতিরিক্ত খরচ হয়েছে এই বছর। কিন্তু অতিরিক্ত খরচ দুটি ভাগে ভাগ করা যায় একটা হচ্ছে আমরা কেন্দ্রীয় সরকার-এর কাছ থেকে পেয়েছি ঋণ কিংবা অনুদান হিসাবে, আর একটা হচ্ছে—যা আমরা বাজেটের অতিরিক্ত টাকা খরচ করেছি আমাদের রাজকোষ থেকে। এই ৪৩ কোটির অধিকাংশই আমরা কেন্দ্রের কাছ থেকে অনুদান হিসাবে পেয়েছি রাজ্য ভাণ্ডার থেকে যেটা অতিরিক্ত খরচ করেছি এই বছর, তা তিনটি খাতে বিশেষতঃ অতিরিক্ত খরচ করেছি। তার মধ্যে প্রধান খাত হচ্ছে বন্যা, ত্রাণ। এই খাতে আমরা যে টাকা কেন্দ্র থেকে পেয়েছি, তার চেয়ে ৫ কোটি ৩৭ লক্ষ টাকা আমরা অধিক খরচ করেছি। আর আমরা অধিক খরচ করেছি স্বাস্থ্য খাতে বিশেষ করে হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে রোগীদের ঔষধ দেবার জন্য। তাতে ১ কোটি ৫৪ লক্ষ টাকা অতিরিক্ত খরচ করেছি। আর সরকারী কর্মচারীদের জন্য আমরা যে অতিরিক্ত মহার্ঘভাতা দিয়েছিলাম ১লা জানুয়ারী থেকে, সেটাও এই বাজেটে ধরা ছিলনা। সেটা এই বাজেটে চেয়েছি। অতিরিক্ত খরচ ৬ষ্ঠ অর্থ কমিশন যেটা আমাদের বরাদ্দ করেছে, সেটা হচ্ছে ১লা এপ্রিল থেকে। কিন্তু আমরা সরকারী কর্মচারীদের মহার্ঘভাতা তিনটি দফায় দিয়েছিলাম, আট টাকা করে দুটি দফা যা, ১লা জানুয়ারী থেকে চালু হয়েছে। তৃতীয় দফা ১লা এপ্রিল থেকে চালু হচ্ছে। ১লা জানুয়ারী থেকে যে দুবার দিয়েছি সেটা ১৫০০ টাকা পর্য্যন্ত যাঁরা মাইনে পান, তাঁদের ক্ষেত্রে। তিনটি দফায় আমাদের অতিরিক্ত খরচ হচ্ছে প্রতি বছর ২০ কোটি টাকা। এই যে অতিরিক্ত দুটি দফার খরচ ধরা আছে তা কেন্দ্রীয় সাহায্য ছাড়া, যেটা আমরা খরচ করেছি তারজন্য। এই তিনটি খাতে আমরা বিশেষ করে ৫ কোটি টাকা বেশী খরচ করেছি। বন্যা-ত্রাণ খাতে দেড় কোটি টাকা বেশী, স্বাস্থ্য খাতে এবং তৃতীয় খাত হচ্ছে অতিরিক্ত মহার্ঘ্য ভাতা বাবদ। কিন্তু ৪৩ কোটি টাকা যেটা আমরা অতিরিক্ত খরচ করেছি এবং যে বিষয়ে এই সভায় ভোট হবে, তার অধিকাংশ কেন্দ্রের কাছ থেকে আমরা আনতে পেরেছি, তার ভিতর পৌণে তিন কোটি টাকা জরুরী বাঁধ প্রকল্পে এনেছি আর আমাদের যেসব বাঁধ বন্যায় ভেঙ্গে গেছে, সেই বাঁধ সারানোর কাজের জন্য আর সেচের কাজের জন্য কেন্দ্রের কাছ থেকে সেচ মন্ত্রক ৪ কোটি ৪৮ লক্ষ টাকা পেয়েছে, বন্যায় ক্ষতিগ্রস্ত গ্রামের রাস্তাঘাট ইত্যাদির সারানোর জন্য পূর্ত্ত মন্ত্রক কাজ করছে তারজন্য কেন্দ্রের কাছ থেকে পেয়েছি ৭১ লক্ষ টাকা।

সারের জন্য ঋণ ও অন্যান্য ঋণের জন্য আমরা কেন্দ্রের কাছ থেকে ৫ কোটি ৪০ লক্ষ টাকা পেয়েছি, এবং বিদ্যুৎ উৎপাদনের জন্য সাঁওতালদি, ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড বাবদ আমরা ৫ কোটি টাকার বেশী কেন্দ্রের কাছ থেকে পেয়েছি। ডিমান্ড ফর সাপ্লি-মেন্টারি গ্রান্টস-এর যে একটা সূচী এখানে আছে তাতে কোন্ কোন্ খাতে কত টাকা খরচ করা হচ্ছে তার প্রত্যেকটির বিশদ বিবরণ রয়েছে। এই বলে এই বাজেট আমি সভার সামনে রাখছি।

## VOTING ON DEMANDS FOR GRANTS

### Demand No. 43

Major Head : 288-Social Security and Welfare (Civil Supplies)

**Shri Prafulla Kanti Ghosh** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 27,60,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "288-Social Security and Welfare (Civil Supplies)".

### Demand No. 24

Major Heads : 309-Food and Nutrition, and 509-Capital Outlay on Food ana Nutrition

**Shri Prafulla Kanti Ghosh** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,81,90,000 be granted for expenditure under

**Demand No. 54, Major Heads : "309-Food and Nutrition, and 509-Capital Outlay on Food and Nutrition".**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের অনুমোদনক্রমে আমি সবিনয়ে প্রস্তাব করছি যে' ৫৪ নং অনুদানের অন্তর্গত '৫০৯-খাদ্য ও পুষ্টিবাবদ মূলধন বিনিয়োগ' খাতে ৬ কোটি ৫ লক্ষ ৫০ হাজার টাকা ও '৩০৯-খাদ্য ও পুষ্টি' খাতে ৫ কোটি ৭৬ লক্ষ ৪০ হাজার টাকা মঞ্জুর করা হ'ক। মহাশয়, রাজ্যপালের অনুমোদনক্রমে আমি সবিনয়ে আরও প্রস্তাব করছি যে, ৪৩ নম্বর অনুদানের অন্তর্গত ২৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (অসামরিক সরবরাহ) খাতে ২৭ লক্ষ ৬০ হাজার টাকা মঞ্জুর করা হ'ক।

এই মঞ্জুরী প্রস্তাবগুলি উত্থাপনের সঙ্গেই আমি ১৯৭৩ সালে রাজ্যে খাদ্য পরিস্থিতি ও অন্যান্য আবশ্যকীয় ভোগ্য পণ্যের অবস্থা সম্পর্কে এবং চলতি বছরে এ পর্যন্ত যা ঘটেছে তার একটি সংক্ষিপ্ত সমীক্ষা এই সভার কাছে নিবেদন করতে চাই।

### ১৯৭৩-৭৪ সালের আমন ফসল

আপনারা জানেন, গত ১লা নভেম্বর থেকে যে খাদ্য বৎসর শুরু হয়েছে তার খাদ্যনীতি স্থির করা হল ১৯৭৩ সালের অক্টোবর মাসে। সেই সঙ্গে চলতি খাদ্য বৎসরে অর্থাৎ ১৯৭৩-এর ১লা নভেম্বর থেকে ১৯৭৪ সালের ৩১শে অকটোবর পর্যন্ত ধান-চাল সংগ্রহের লক্ষ্যমাত্রাও নির্ধারিত হল। এবারের লক্ষ্য মাত্রা হল ৫ লক্ষ মেট্রিক টন। এ বছর ফসলের সম্ভাবনা এত উজ্জ্বল হয়ে উঠেছিল যে এই লক্ষ্যমাত্রায় পৌঁছান কখনই অসম্ভব বলে মনে হয়নি। গত জুলাই মাসের মাঝামাঝি থেকে আগস্টের শেষ পর্যন্ত আমন ধানের চারা রোপণের সময় অত্যন্ত ভাল বৃষ্টি হয়েছিল। যার ফলে আমনের অভাবনীয় ফলনের আশাও অবান্তর ছিল না। বিশেষজ্ঞরা হিসেব করেছিলেন, আমনের ফলনের পরিমাণ হবে অন্ততঃপক্ষে ৪৮ লক্ষ মেট্রিক টন। তাই কেন্দ্রে মুখ্যমন্ত্রী সম্মেলনে এই আমনের ফলনের সম্ভাবনাকে সামনে রেখে এই রাজ্যে ধান-চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল ৫ লক্ষ মেট্রিক টন। সেই অনুসারে গৃহীত হল নতুন খাদ্যনীতি। কিন্তু প্রকৃতির নিদারুণ বিরূপতায় সমস্ত আশাই ধূলিসাৎ হল। ঠিক যে সময় ধানগাছে ফুল আসে, বীজ আস্তে আস্তে দানা বেঁধে ওঠে সে সময়ই বেশ কয়েকবার প্রচন্ড ঝড়, জল, শিলাবৃষ্টিতে প্রভূত শস্যহানি হল। ২৭শে থেকে ২৯শে অকটোবর, ও ৮ই ও ৯ই নভেম্বর এই সময়েই ঝড় জলের ভয়ঙ্কর তান্ডব। ২রা নভেম্বর পশ্চিম দিনাজপুরে ৬টি ব্লকে প্রবল শিলাবৃষ্টির দরুণ সেখানে অনেক ধান নষ্ট হয়ে গেল। অথচ সংগ্রহের ব্যাপারে এই পশ্চিম দিনাজপুর জেলার ওপর আমরা অনেকখানি নির্ভর করেছিলাম। দুর্গতির এখানেই শেষ নয়। পুরোদমে যখন ধান কাটার কাজ চলেছে মাঠে মাঠে, চাষীর মনে পাকা ফসল ঘরে তোলার আনন্দ, তখনই আবার নামল সর্বনাশা বৃষ্টি। এটা ডিসেম্বরের ৭-৯ তারিখের কথা। সমুদ্রের কূলের কাছাকাছি এলাকায় প্রচুর ফসলের ক্ষতি হল বিশেষ করে। পাকা ধান জলের তলায় ডুবে গেল বহু জায়গায়। সময়মত যে জল ফলনের সম্ভাবনাকে উজ্জ্বল করে তুলেছিল অসময়ের সেই জলই ডেকে আনল সর্বনাশ। শতকরা পাঁচ থেকে তিরিশ ভাগ ফসলের ক্ষতি হয়েছে বিভিন্ন জায়গায়, সারা রাজ্যে যে ক্ষতির পরিমাণের গড় ১০ শতাংশ। তবু ফসল আশানুরূপ হয়েছিল বলেই এত ক্ষতি সত্ত্বেও অন্ততঃ ৪৩ লক্ষ টনের মত চাল আমন ফসল থেকে পাওয়া গেছে বলে বিশেষজ্ঞরা মনে করেন। গত খরিফ বছরে খরার সময় যে পরিমাণ শস্য উৎপন্ন হয়েছিল অদৃষ্টের পরিহাসে এবার প্রচুর সম্ভাবনা সত্ত্বেও জলের জন্যই সেই একই পরিমাণ শস্য উৎপন্ন হল।

[3-20—3-30 p.m.]

### চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ও তা পূরণের সম্ভাবনা

এই ঘটনার ফলে ধান-চাল সংগ্রহের কাজ দারুণভাবে ব্যাহত হল। ৫ লক্ষ টন লক্ষ্যে পৌঁছবার সম্ভাবনা এখন অনেক দূর। ৫ লক্ষ টনের যে লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল

তারমধ্যে ৩ লক্ষ ৬০ হাজার টন পাবার কথা ছিল চালকলগুলির ওপর লেভি থেকে। এবছর চালকলের ওপর লেভির হার গত বছরের শতকরা ৫০ ভাগ থেকে বাড়িয়ে ৬০ ভাগ করা হয়েছিল। হালাল পিছু ২০০ মেট্রিক টন (পরবর্তীকালে ১৫০ মেট্রিক টন) হিসেবে ধরা হলে প্রতি মিলে অন্তত ৪টি হালাল থেকে ৮০০ মেট্রিক টন চাল পাওয়া যাবে। এইভাবে ৩৫০টি চালকল থেকে ৩১শে মার্চের মধ্যে ৩ লক্ষ ৬০ হাজার মেট্রিক টন আশা করা গিয়েছিল। কিন্তু ১৪ই মার্চ পর্যন্ত আদায় হয়েছে মাত্র ৩৭,৭৬২ মেট্রিক টন। মোট সংগ্রহের পরিমাণ গত ১৪ই মার্চ পর্যন্ত ১,২৪,৩১৮ মেট্রিক টন। গত বছর সর্বমোট সংগ্রহ হয়েছিল ১,৩১,০০০ মেট্রিক টন। এ বছর লক্ষ্যমাত্রায় পৌঁছবার প্রধান অন্তরায় হল চালকলগুলির অসহযোগিতা ও চালকলগুলি থেকে লেভি আদায়ে ব্যর্থতা। প্রসঙ্গতঃ বলা দরকার যে, খাদ্য সংগ্রহের কাজ এখনও অনেকদিন চলবে। কারণ সংগ্রহ বৎসর বলতে কার্যতঃ ১লা নভেম্বর থেকে ৩১শে অকটোবর পর্যন্ত বোঝায়।

সেচ এলাকায় ৭ একরের বেশী জোতে এবং অসেচ এলাকায় ১০ একরের বেশী জোতে যাঁরা আমন ধান চাষ করেছেন তাঁদের ওপর যে স্তর-বিন্যস্ত লেভি আছে তার মাধ্যমে ২রা মার্চ তারিখ পর্যন্ত আদায় হয়েছে চালের হিসেবে ৪৩,৯২২ মেট্রিক টন--এটা গতবার সারা বছরের মোট আদায় ২১,৯০০ টনের তুলনায় অনেক ভাল। গতবারে সারা বছরে খোলাবাজার থেকে সরকারের সংগ্রহ মূল্যে চালের হিসেবে মোট খরিদ করা হয়েছিলো ২৩,৬০০ টন, এবারে ২রা মার্চ পর্যন্ত তারিখ কেনা গেছে ৩০,৪৩৩ টন। আপাত দৃষ্টিতে দেখতে গেলে চালকলগুলির ব্যর্থতাই এবারকার অল্প সংগ্রহের মূল কারণ।

**মজুত উদ্ধার ও গ্রীষ্মকালীন ধান উৎপাদকদের উপর প্রস্তাবিত নূতন লেভি**

চাল সংগ্রহ বাড়াবার জন্যে সরকার যেমন একদিকে মজুত উদ্ধার অভিযান জেলায় জেলায় জোরদার করে তুলেছেন, অপরদিকে তেমনি যাঁরা এবারে গ্রীষ্মকালীন ধান চাষ করেছেন তাঁদের সকলের ওপরেই লেভি ধার্য করার পরিকল্পনা গ্রহণ করেছেন। ২রা মার্চ পর্যন্ত মজুত উদ্ধার ও সীজ করে পাওয়া গেছে ৫,৩৪৭ মেট্রিক টন। সেচ বা অসেচ এলাকা সর্বত্রই একই হারে এই লেভি ধার্য হবে দুটি স্তরে। স্তর দুটি এ রকম--

| জোতের পরিমাণ | লেভির হার |
|---|---|
| ১। ২ একর পর্যন্ত | একরপ্রতি ২ কুইন্টাল ধান |
| ২। ২ একরের বেশী | ৪ কুইন্টাল ধান ও তৎসহ ২ একরের বেশী যতটা জমি তার একরপ্রতি ৪ কুইন্টাল হিসেবে ধান। |

কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গেলেই এই লেভি আদেশ জারী করা হবে। জেলা শাসকদের এ সম্পর্কে প্রস্তুতিমূলক কাজ সুরু করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। আশা করা যায় এই লেভী থেকেও অন্তত ১ লক্ষ মেট্রিক টন চাল পাওয়া যাবে।

প্রসঙ্গক্রমে উল্লেখযোগ্য, মজুত উদ্ধার করে যে ধান-চাল পাওয়া যাবে তা যথাসম্ভব স্থানীয়ভাবেই বন্টন করা হবে।

**নুতন সংগ্রহমূল্য ও বণ্টন মূল্য**

কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুসৃত সর্বভারতীয় নীতি অনুযায়ী এবারে ধান-চালের সংগ্রহ মূল্য অনেকটা বাড়ানো হয়েছে। বাংলার মিহি জাতের ধানের সংগ্রহমূল্য গতবারে ছিল প্রতি কুইন্টলে ৬৪ টাকা (৫ টাকা বোনাস-সহ), এবারে তা হয়েছে ৭৩ টাকা। চালের

সংগ্রহ মূল্য আনুপাতিক হারে বেড়ে গিয়েছে, কাজেই রাজ্যের অভ্যন্তরে সংগৃহীত চালের বন্টন মূল্যও বাধ্য হয়ে সরকারকে বাড়াতে হয়েছে। কেন্দ্রীয় সরকার যেখানে বাংলার বাইরের মিহি জাতের চালের সরবরাহ মূল্য কুইন্টাল প্রতি ৩০ টাকা বাড়িয়েছেন সেখানে বাংলা মিহি চালের খুচরা বিক্রয় মূল্য বাড়ানো হয়েছে কুইন্টাল প্রতি ২৭ টাকা। রাজ্যের সর্বত্র রেশন দোকানের মাধ্যমে বাংলার মিহি চাল কিলো প্রতি ১.৫৫ পয়সা দরে ক্রেতাকে সরবরাহ করা হক; সেখানে বাংলার বাইরের মিহি চালের খুচরা বিক্রয় মূল্য ১.৬৪ পয়সা। অথচ বাংলার চাল তুলনামূলকভাবে অনেক উচ্চমানের।

কেন্দ্রীয় সরকার শুধু চালের সরবরাহ মূল্যই বাড়াননি, তাঁরা গম, ভুট্টা, মাইলো প্রভৃতি কেন্দ্রীয় ভান্ডারের খাদ্যশস্যের দামও কুইন্টাল প্রতি ১২ টাকা পর্যন্ত বাড়িয়েছেন। এর ফলে পশ্চিমবঙ্গের গ্রাহকগণকে রেশন দোকান থেকে আনুপাতিকভাবে বর্ধিত দামে এসব শস্য কিনতে হচ্ছে। তাছাড়া গমজাত দ্রব্য ও পাউরুটির দামও বেড়ে গিয়েছে।

### কেন্দ্রীয় ভান্ডার থেকে সাহায্যের পরিমাণ এবং বাজার দর ও আভ্যন্তরীণ সংগ্রহের উপর তার প্রতিক্রিয়া

একদিকে যেমন কৃষকের স্বার্থে চাল, গম প্রভৃতির সংগ্রহ মূল্য সরকারকে বাড়াতে হচ্ছে এবং তার ফলে বন্টন মূল্য বাড়ানো অনিবার্য হয়ে পড়েছে, অন্যদিকে তেমনি আবার কেন্দ্রীয় ভান্ডার থেকে পশ্চিমবঙ্গের জন্য সরবরাহ কমে আসছে। ১৯৭২ সালে যেখানে কেন্দ্র পশ্চিমবঙ্গকে ৬.৫ লক্ষ টন চাল ও ১৪.৩ লক্ষ টন গম দিয়েছিলেন সেখানে ১৯৭৩ সালে মাত্র ৪.২ লক্ষ টন চাল ও ১৩.৪ লক্ষ টন গম দিতে পেরেছিলেন। যার ফলে পশ্চিমবাংলায় ধান-চালের বাজার দর খুব বেড়ে গেল। ১৯৭৩ সালের শেষে পশ্চিমবাংলায় চালের সর্বনিম্ন গড় খুচরো দর দাঁড়ালো কিলো প্রতি ১.৯৩, যেখানে ১৯৭২ সালের শেষে ঐ দাম ছিল ১.৩৬ পয়সা। এ বছরের জানুয়ারী মাস থেকে কেন্দ্রীয় সরবরাহ আরও কমে গিয়ে দাঁড়িয়েছে প্রতি মাসে মাত্র ৩০,০০০ টন চাল ও ৯০,০০০ টন গম। পশ্চিমবঙ্গে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা চালু রাখতে এবং সংশোধিত রেশনিং ব্যবস্থার কেবলমাত্র 'ক' ও 'খ' শ্রেণীর কার্ড-হোল্ডারদের আধ কেজি চাল ও আধ কেজি গম দিতে গেলেই কেন্দ্রীয় ভান্ডার থেকে অন্ততঃপক্ষে মাসে ৪০,০০০ টন চাল ও ১,২৫,০০০ টন গম প্রয়োজন হয়। আপনারা জানেন, গ্রীষ্ম ও বর্ষাকালে প্রয়োজন আরও বেড়ে যায়। এ বছর অভ্যন্তরীণ সংগ্রহের মূল মরসুমে উপযুক্ত কেন্দ্রীয় সরবরাহের অভাব সংশোধিত রেশন ব্যবস্থা বিপর্যস্ত হওয়ায় খোলাবাজারে ধান-চালের দাম নামানো সম্ভব হয়নি,. এর ফলে আভ্যন্তরীণ সংগ্রহের সমূহ ক্ষতি হয়। বর্তমানে অবস্থা যা দাঁড়িয়েছে তাতে কেন্দ্রীয় সরবরাহের পরিমাণ অবিলম্বে বৃদ্ধি না পেলে বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থাও সুষ্ঠুভাবে চালানো দায় হয়ে পড়বে। আর সংশোধিত রেশন ব্যবস্থার মাধ্যমে এই দুর্মূল্যের বাজারে গ্রামাঞ্চলের দুর্গত লোকদের কষ্ট লাঘব করাও সম্ভব হবে না।

[3-30—4-00 p.m.]

পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকারের কাছে কেন্দ্রীয় ভান্ডার থেকে সরবরাহের পরিমাণ বাড়াবার জন্যে বারবার আবেদন জানিয়েছেন এবং আপ্রাণ চেষ্টা করে চলেছেন। তাছাড়া আভ্যন্তরীণ সংগ্রহ বাড়াবার জন্যে মজুত উদ্ধার ও গ্রীষ্মকালীন ধানের উৎপাদকদের ওপর এক নতুন লেভি ধার্য করছেন। এ সম্পর্কে আগেই বলেছি।

### অন্যান্য অত্যাবশ্যক ভোগ্যপণ্যের মূল্যবৃদ্ধি

কলকাতার বাজারে ৩৭টি অত্যাবশ্যক ভোগ্যপণ্যের একটি তুলনামূলক মূল্য তালিকা আমার সামনে রয়েছে, যাতে ১৯৭৪-এর ফেব্রুয়ারীর শেষ সপ্তাহে, তার তিন ও ছয় মাস আগে ও তার এক বছর আগে কোন্‌টার কত খুচরো দাম ছিল তা লিপিবদ্ধ করা আছে, এই ভোগ্যপণ্য বলতে বোঝায়, ডাল, ময়দা, চিনি, গুড়, নুন, মশলাপাতি, সরষের তেল,

নারকেল তেল, ঘি, ডালডা, আনাজপাতি, মাছ, মাংস, ডিম, কয়লা, কাপড় ইত্যাদি। এই এক বছরের মধ্যে ৩২টিতে মূল্যবৃদ্ধি ও মাত্র ৪টিতে মূল্য হ্রাস পরিলক্ষিত হয়েছে। রাজ্যে এই বেশীর ভাগ ভোগ্যপণ্যের মূল্যবৃদ্ধির মূল কারণ পশ্চিমবঙ্গকে প্রায় সমস্ত অত্যাবশ্যক সামগ্রীর জন্য অন্যান্য রাজ্যের উপর নির্ভর করতে হয়। সারা দেশে ক্রমাগত মুদ্রাস্ফীতির জন্য এই সব দ্রব্যের সরবরাহ শুধু ব্যাহত হয় নি উপরন্তু তাদের মূল্যও ক্রমাগত বেড়ে চলেছে, যার ফলে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষকে যথেষ্ট কষ্ট স্বীকার করতে হচ্ছে। এই অবস্থার প্রকৃত প্রতিকার হতে পারে যদি দ্রব্যমূল্য স্থিতিশীল করা যায় এবং কেন্দ্রীয় সরকারের আনুকূল্যে এক সর্বভারতীয় নীতি গ্রহণ করে যথেষ্ট সংখ্যক ভোগ্যপণ্য সারা দেশে ন্যায্য মূল্যের দোকান থেকে গ্রাহকদের কাছে বন্টন করা যায়। এইরূপ সর্বভারতীয় পরিকল্পনা পশ্চিমবঙ্গের মত ঘাটতি রাজ্যের পক্ষে সহায়ক হবে এবং রাজ্যে যে ব্যাপক সরকারী বন্টন ব্যবস্থা চালু আছে তা দিয়ে এই পরিকল্পনার সার্থক রূপায়ণও সহজসাধ্য হবে।

### খাদ্যশস্য ও ভোগ্যপণ্যের সংগ্রহ এবং ন্যায্যমূল্যে সরবরাহের জন্য নূতন কর্পোরেশন গঠন

কথা প্রসঙ্গে বলবো, রাজ্য সরকার কিন্তু এ ব্যাপারে নিশ্চেষ্ট হয়ে বসে নেই। আপাততঃ দু'কোটি টাকা মূলধন নিয়ে রাজ্য সরকার এক সংস্থা গঠন করেছেন, যার নাম পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ কর্পোরেশন লিমিটেড।

(West Bengal Fssential Commodities Corparation Ltd.)

এই কোম্পানীর কার্যসূচী হবে ব্যাপক, তাঁরা রাজ্যের অভ্যন্তরে ও বাইরে সবরকমের খাদ্যশস্য ও অন্যান্য নিত্যপ্রয়োজনীয় ভোগ্যপণ্য সংগ্রহ করতে পারবেন এবং সংগৃহীত সামগ্রীর সংরক্ষণ ও রাজ্যে ন্যায্যমূল্যে বন্টনের ব্যবস্থা করবেন। ভারত সরকার যদি এই সম্পর্কে কোন সর্বভারতীয় পরিককল্পনা গ্রহণ করেন তাহলে এই সংস্থার কাজ অনেক সুগম ও সহজ হবে।

খাদ্যদ্রব্য ছাড়া যে কয়টি অত্যাবশ্যক ভোগ্যপণ্যের সঙ্গে খাদ্য ও সরবরাহ বিভাগ বিশেষ-ভাবে সংশ্লিষ্ট তা হল গৃহস্থালীর প্রয়োজনে জ্বালানী কয়লা, কেরোসিন, সিমেন্ট, বেবীফুড ও সূতিবস্ত্র।

### জ্বালানী কয়লা

সারা রাজ্যের কয়লা মাসিক প্রয়োজন প্রায় ১,৫০,০০০ টন। কিন্তু গত কয়েক মাস যাবত পাওয়া যাচ্ছে মাত্র ১,১৭,০০০ টন। কয়লাখনিগুলির অধিগ্রহণের পর যেসব কেন্দ্রীয় সংস্থা তাঁদের ভার নিয়েছেন তাঁরা বিক্রয়মূল্য বাড়িয়েছেন, অথচ আনুপাতিক হারে যা বর্ধিত খুচরা দর দাঁড়ায় তার চেয়েও বেশী দামে গ্রাহকগণকে কয়লা সংগ্রহ করতে হচ্ছে, এর মূল কারণ সরবরাহের এই বড় রকমের ঘাটতি। রাজ্য সরকার সরবরাহ বৃদ্ধির জন্য যথাসাধ্য চেষ্টা করে চলেছেন।

### কেরোসিন

গত বছর ২রা নভেম্বরের আগে লিটার প্রতি কেরোসিনের নির্ধারিত মূল্য ছিল ৬৫ পয়সা। তারপর কেন্দ্রীয় সরকার দু'দফায় দাম বাড়িয়েছেন, যার ফলে কেরোসিনের এখন খুচরো দাম দাঁড়িয়েছে লিটার প্রতি ৯৯ পয়সা। পশ্চিমবঙ্গের মাসিক চাহিদা ৩০,০০০ মেট্রিক টন। কিন্তু এখন পাওয়া যায় মাসে ২০,০০০ থেকে ২২,০০০ মেট্রিক টনের মত। রাজ্য সরকার বার বার ভারত সরকারের কাছে এ রাজ্যের জন্য কেরোসিনের বরাদ্দ বাড়াবার আবেদন জানিয়েছেন।

**সিমেণ্ট**

১৯৭৩ সালের ১লা জুলাই থেকে যে বছর সুরু হয়েছে সেই বছরের জন্য চারটি ত্রৈমাসিক কিস্তিতে মোট ৮,৬০,০০০ মেট্রিক টন সিমেণ্ট পশ্চিমবঙ্গের বরাদ্দ হিসাবে কেন্দ্রীয় সরকার ধার্য করেছেন। কিন্তু পশ্চিমবঙ্গের বাৎসরিক চাহিদা কমপক্ষে ১২,০০,০০০ মেট্রিক টন। পশ্চিমবঙ্গে একটিও সিমেণ্টের কারখানা নেই। অতএব এ রাজ্যকে বাইরে থেকে বরাদ্দ করা সিমেণ্টের ওপরেই নির্ভর করতে হয়। অগ্রাধিকারপ্রাপ্ত সরকারী, আধা-সরকারী প্রভৃতি সংস্থাগুলির প্রয়োজন মিটিয়ে সাধারণ গ্রাহকদের জন্য ত্রৈমাসিক বরাদ্দের যা অবশিষ্ট থাকে তা তাদের প্রয়োজনের তুলনায় নিতান্ত সামান্য। কেন্দ্র যদি এই রাজ্যের প্রয়োজন মত বরাদ্দ বাড়ান তবেই এই সমস্যার স্থায়ী সমাধান হতে পারে।

**বেবীফুড**

সিমেণ্টের মতই পশ্চিমবঙ্গ সবরকমের বেবীফুডের সরবরাহ রাজ্যের বাইরে থেকে পায়। বেবীফুডের সরবরাহ অত্যন্ত অনিয়মিত। ১৯৭৩-এর জানুয়ারীতে যেখানে ৭০৬ মেট্রিক টন বেবীফুড আমদানি হয়েছিলো, সেখানে ঐ বছরের অকটোবর মাসে আমদানি হয় মাত্র ১৫৪ মেট্রিক টন। তার পরেও অবস্থার বিশেষ কোন উন্নতি হয় নি। ফলে এ রাজ্যের গ্রাহকগণকে বেশ অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে।

**সূতিবস্ত্র**

কন্ট্রোলের কাপড়ের চাহিদা পশ্চিমবঙ্গে প্রচুর। মাথাপিছু বছরে ৫ মিটার হিসাবে জন-সংখ্যার শতকরা ৩০ ভাগের জন্য মাসিক প্রয়োজন ৫৫,০০,০০০ মিটার। কিন্তু পশ্চিম-বঙ্গের মাসিক বরাদ্দ ধার্য হয়েছে মাত্র ২৭,০০,০০০ মিটার। যেটুকু বরাদ্দ আছে তাও সময়মত পৌঁছায় না। পশ্চিমবঙ্গের বরাদ্দ যাতে বাড়ে এবং বরাদ্দ অনুযায়ী সরবরাহ যাতে সময়মত পৌঁছায় তারজন্য রাজ্য সরকার নিরন্তর চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

সমীক্ষা এখানেই শেষ করছি এবং সেই প্রসঙ্গে এই সভাকে অনুদানগুলি মঞ্জুর করতে সবিনয়ে অনুরোধ করছি।

**Demand No. 43**

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced to Re. 1.

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced by Rs. 100.

**Demand No. 54**

**Shri A. H. Besterwitch** : That the amount of the Demand be reduced to Rs. 1.

( At this stage the House was adjourned for twenty minutes )

( After adjournment )

[4-00—4-10 p.m.]

**Shri Prafulla Chandra Sen** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবাংলা খাদ্যে স্বাধীনতা লাভ করবার পূর্বেতে নিশ্চয়ই, স্বাধীনতা লাভ করবার পরেও ঘাটতি ছিল। স্বাধীনতা লাভ করবার পরে পশ্চিমবাংলায় পূর্ববাংলা থেকে, যেটা তখন পূর্বপাকিস্থান ছিল, সেখানে থেকে লক্ষ লক্ষ

আশ্রয়প্রার্থী ভাইবোনেরা চলে এসেছেন। আপনি জানেন যে প্রায় ৪০ লক্ষ আশ্রয়প্রার্থী আমাদের এখানে আসেন এবং তার ফলে লোকসংখ্যা বাড়তে থাকে পশ্চিমবাংলায়। আপনি জানেন যে প্রায় ২ লক্ষ একর জমিতে পাট চাষ হত। আর সমস্ত পাটকল ছিল আমাদের পচিশ্মবাংলায়। আমরা পাট নিয়ে আসতাম পূর্ববাংলা থেকে। ভারত বিভাগ এবং বাংলাদেশ বিভাগের পরে আমাদের বলা হল বেশী করে পাট চাষ করতে। যেখানে ২ লক্ষ একর জমিতে পাট চাষ হত, সেখানে ১২ লক্ষ একর জমিতে পাট করতে আরম্ভ করলাম এবং তাতে আমাদের আউস ধানের উৎপাদন কমে গেল। ৪০ লক্ষ আশ্রয়প্রার্থী লোক আসে। আমি কোন প্রাদেশিকতার কথা বলছি না। আমাদের পশ্চিমবাংলায় ৬০ লক্ষ অন্য প্রদেশের কর্মী আছে যারা পাটকল, কাপড়ের কলে, ইঞ্জিনিয়ারিং ওয়ার্কসে এবং আরো নানারকম কাজে ব্যাপৃত আছে। হিসাব করে দেখা যাচ্ছে যে, ৪০ লক্ষ আশ্রয়-প্রার্থীর লোকের দরুন, আউসের জমিতে পাট করার দরুন এবং ৬০ লক্ষ বাংলার বাইরের লোকের দরুন আমাদের ২০ লক্ষ টন তণ্ডুলজাতীয় খাদ্য দরকার হয় সেটা চাল বা গমে। কাজেকাজেই আমরা চিরকালই কেন্দ্রকে বলে এসেছি যে ২০ লক্ষ টন চাল বা গম আমাদের দিতে হবে। সেটা যদি না পাই তাহলে আমাদের পক্ষে বর্তমান অবস্থায় খাদ্য সমস্যা সমাধান করা একেবারেই অসম্ভব। আমি বিধানসভায় আসিনি কিন্তু আমি সংবাদপত্রে দেখলাম যে আমাদের মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়, তিনি তার কৃষি বাজেট যখন উৎথাপিত করেন তখন খুব আশার কথা শুনিয়েছেন। তিনি বলেছেন যে ৮৫ লক্ষ টন চাল তিনি উৎপাদন করবেন, এটা এমন কিছু শক্ত নয়। আমরা যখন স্বাধীন হই তখন আমাদের পশ্চিমবাংলায় চাষ হত ৯৬ লক্ষ একর জমিতে। আজকে সেখানে আমাদের চাষ হচ্ছে এক কোটি ৪০ লক্ষ একর জমিতে। কোথায় ৯৬ লক্ষ একর আর কোথায় ১ কোটি ৪০ লক্ষ একর। অনেক বেশী জমিতে আমরা চাষ করছি এবং এটা আপনারা জানেন যে ভারতবর্ষে যত রাজ্য আছে, প্রদেশ আছে তারমধ্যে পশ্চিমবাংলায় ল্যাণ্ড ইউটিলাইজেশান সব থেকে বেশী।

অর্থাৎ আমরা সবচেয়ে বেশী জমিতে কৃষিকার্য্য করে থাকি। আজকে আমাদের সেচপ্রাপ্ত জমির পরিমাণ পশ্চিমবাংলায় ৫১ লক্ষ একর। এই ৫১ লক্ষ একর জমিতে যদি সেচ ব্যবস্থা নিশ্চয়ই হয় এবং এই ৫১ লক্ষ একর সেচপ্রাপ্ত জমিতে যদি পর্য্যাপ্ত পরিমাণে রাসায়নিক সার এবং জৈব সার অর্গানিক ম্যানিয়োর, কীটনাশক ঔষধ এবং অন্যান্য ব্যবস্থা অবলম্বন করা যায় তাহলে খুব কম করে হলেও এই ৫১ লক্ষ একর জমিতে ৭৫ লক্ষ টন চাল হতে পারে---ইন টার্মস অব রাইস। যেখানে এককোটি চল্লিশ লক্ষ একর জমিতে চাষ হয় এবং এককোটির উপর জমিতে ধান চাষ হয় আমন আউস এবং বোরো, সেখানে আমাদের কৃষিমন্ত্রী যে বলেছেন ৮৫ লক্ষ টন চাল উৎপাদন করা হবে, সেটা করা অসম্ভব নয়। আমাদের পশ্চিমবাংলার লোকসংখ্যা খুব বেশী সেইজন্য জমির উপর চাপ বেশী। আমাদের বর্তমানে মাথাপিছু কৃষি জমি এক বিঘাও নয়, ০'৯৫। যেখানে ভারতবর্ষের গড় হ'ল মাথাপিছু কৃষিজমি দুই বিঘা, কাজেকাজেই আমাদের জমির পরিমাণ অতি কম। আমরা যদি ঠিকঠিকভাবে রাসায়নিক সার জোগাড় করতে পারি তাহলে আমরা নিশ্চয়ই ৮৫ লক্ষ টন চাল উৎপাদন করতে পারবো। কিন্তু রাসায়নিক সার জোগাড় হবে কি? অনেক কিন্তু আছে, তারমধ্যে একটা কিন্তু হচ্ছে রাসায়নিক সার। আমাদের পশ্চিমবাংলায় অনেক রিভার লিফ্‌ট ইরিগেশন হয়েছে, তারজন্য আমরা ডিজেল জোগাড় করতে পারবো কি? আমাদের অনেক ডিপ টিউবওয়েল আছে, আমাদের কয়েক হাজার শ্যালো টিউবওয়েল তৈরী হয়েছে, এইগুলোর জন্য ডিজেল জোগাড় করতে পারবো কি? ইন্সেকটিসাইডের ব্যবস্থা করতে পারবো কি? তা যদি হয় তাহলে আমাদের খাদ্য নিয়ে মাননীয় খাদ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লকান্তি ঘোষ মহাশয়কে আর দুশ্চিন্তাগ্রস্ত হতে হবে না। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাথাপিছু কৃষিজমির পরিমাণ আমাদের পশ্চিমবাংলায় যেখানে প্রায় এক বিঘা, জাপানে ২৪ বিঘা। কিন্তু জাপান যদিও আমেরিকার কাছ থেকে কিছু কিছু গম আনে, গত বছর তারা ৪০ লক্ষ টন গম কিনেছে, কিন্তু চালে তারা স্বয়ং সম্পূর্ণ। আর জমি বেশী থাকলেই যে খাদ্যে স্বাবলম্বী হওয়া যায়, তা নয়। তার উদাহরণ হচ্ছে রাশিয়া, ইউ, এস, এস, আর,। রাশিয়ায় মাথাপিছু জমির পরিমাণ

হচ্ছে ৬.৬ বিঘা। তারাও খাদ্যে স্বাবলম্বী হতে পারেনি। সেখানে তারা জমি ন্যাশন্যালাইজ করেছে, কলেকটিভ ফার্মিং করেছে, রাষ্ট্রীয় ফার্ম আছে, সেখানে বৈজ্ঞানিক পদ্ধতি গ্রহণ করা হয়েছে, অনেক ট্রাকটর আছে কিন্তু তা সত্বেও তারা খাদ্যে স্বাবলম্বী হতে পারেনি। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর রাশিয়া আমেরিকার কাছ থেকে ১ কোটি ৯ লক্ষ টন গম কিনেছিল। অবশ্য এটা রাশিয়ার পক্ষে লজ্জার কথা। কেননা একটা ধনতান্ত্রিক দেশ আমেরিকা, তার কাছ থেকে একটা সমাজতান্ত্রিক রাশিয়ার গম কেনা একটা লজ্জার কথা। আমেরিকায় যে ফসল হয়, তার অর্ধেক তারা অন্যান্য দেশে বিক্রি করে।

[4-10—4-20 p.m.]

বিশেষ করে গম, এই গতবছরে ৪ কোটি ৭৬ লক্ষ টন গম উৎপন্ন হয়েছিল, তার অর্ধেকটা, অর্থাৎ ৫০ পারসেন্ট তাদের নিজেদের খাবার জন্য দরকার, আর বাকি ২ কোটি ৩৮ লক্ষ টন তারা বিদেশে পাঠিয়েছে, তারমধ্যে ১ কোটি ৯ লক্ষ টন ইউ, এস, এস, আর, কিনেছে। আর আমরা হতভাগা আমেরিকার কাছ থেকে সরাসরি কিনতে পারলাম না, সেই আমেরিকার গম রাশিয়াতে গিয়েছে, তারপর তাদের কাছ থেকে কিনতে হয়েছে, আমাদের গত বছর এটা কিনতে হয়েছে। আমাদের দুর্ভাগ্য, কেন না খাদ্য সম্বন্ধে আমাদের কেন্দ্রীয় সরকার সজাগ ছিলেন না। তারা বললেন ঐ বিরোধী দল চেঁচাচ্ছে, ওরা হুজুগ সৃষ্টি করছে, কোন অভাব নেই, আমাদের ফসল অনেক বেড়েছে। ফসল আমাদের বেড়েছে স্বাধীনতা লাভের পর। আগে যেখানে ৫ কোটি ৫০ লক্ষ টন খাদ্যশস্য হতো ভারতবর্ষে, সেখানে বেড়ে বেড়ে ১১ কোটিতে দাঁড়িয়েছে, যে বছর কম হচ্ছে, সে বছরও ১০ কোটি ৪০ লক্ষ টন হচ্ছে, অনেক বেড়েছে। আপনি শুনেছেন আমাদের দেশের খাদ্য সমস্যার কথা, এই সমস্যার সমাধান সুষ্ঠুভাবে এবং স্থায়ীভাবে হতে পারে আমাদের কৃষি উৎপাদন বাড়িয়ে এবং তা হবে বলে আমি বিশ্বাস করি। বর্তমানে আমাদের খাদ্যের যে দুরবস্থা, এরজন্য অনেকে আমাদের খাদ্যমন্ত্রীকে গালাগাল দিচ্ছে, খাদ্যমন্ত্রী মহাশয় বলছেন যে, আমি কি করব, আমি তো এরজন্য দায়ী নই, আমি নিজে কোন পলিসি করিনি, এ খাদ্যনীতি তো আমাদের কেবিনেট সৃষ্টি করে দিয়েছেন। খাদ্যনীতি ঐ আগে যেখানে ছিল, এখনো সেখানেই আছে, ১৯/২০ তফাৎ, একটু হেরফের হয়েছে। কিন্তু খাদ্যনীতিই তো আর বড় কথা নয়, বড় কথা হচ্ছে সমাজতন্ত্র। এই সমাজতন্ত্রের কথা আমরা শুনে আসছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিন বছর ধরে, গরীবী হটাও-র কথা শুনে আসছি, সমাজতন্ত্র আসছে কিনা জানিনা, কোথাও দেখতেও পাচ্ছি না, আর গরীবী হটে যাচ্ছে না, গরীব একদম হটে যাচ্ছেনা। মোটামুটি নীতি নেওয়া এক, সেটাকে কার্য্যকরী করা, সেটাকে ইমপ্লিমেন্ট করা আর একটা জিনিষ। ইমপ্লিমেন্টও খাদ্যমন্ত্রী করবেন না, উনি কি লোকের বাড়ী বাড়ী গিয়ে সংগ্রহ করবেন, তা করবেন না। সংগ্রহ করতে গেলে নিশ্চয়ই দলের সাহায্য চাই, সেই দলের সাহায্য উনি পাচ্ছেন কিনা আমি জানিনা, তা খাদ্যমন্ত্রী মহাশয় বলবেন। এখন দল বলতে একটা দল, যদিও সি, পি, আই, আছেন তাদের দলের সঙ্গেই যুক্ত এবং তারা মোটামুটি সহযোগিতা করছেন। বিরোধী দল নেই, কোথায় বিরোধী দল, এখানে মাইক্রোস্কোপ দিয়ে দেখতে হবে কোথায় বিরোধী দল আছে। এখানে আমাদের পাশে উপাধ্যক্ষ মহাশয় আছেন, তাই মনে করছি এটা নিশ্চয়ই তাহলে সম্মানের বেঞ্চি। এখন আমাদের এই সমস্তর যদি পরিবর্তন করতে হয় এবং এই সমস্যার যদি সমাধান করতে হয় তাহলে লোকেদের সঙ্গে নিতে হবে, শুধু পার্টি মেম্বারদের সঙ্গে নিলে হবে না। আমার মনে আছে, আমার অনেক পুরাতন বন্ধু বোধ হয় জানেন ১৯৫৪, '৫৫, '৫৬, '৫৭ সালে সেমিনার করেছিলাম, লোকেদের ডেকেছিলাম খাদ্যনীতি বোঝাবার জন্য। কেন প্রোকিয়র-মেন্ট দরকার, কেন রেশনিং দরকার, কেন কর্ডনিং দরকার, কেন কলকাতা শহরের লোকেদের গম বেশী খেতে হবে, কেন চাল কম করে খেতে হবে এটা বোঝাবার জন্য। কিন্তু আমার যে অভিজ্ঞতা, সেটা অত্যন্ত বেদনাদায়ক। একটি সেমিনারের সভাপতিত্ব করছেন একজন এক্স-হাইকোর্ট জজ্, আমি তাঁর নাম করব না এবং তিনি বিশ্ববিদ্যালয়ের ভাইসচান্সেলরও, আমি সেখানে ৪০ মিনিট ধরে খুব বক্তৃতা দিলাম যে, এই এই আমাদের করা উচিত। এরপর সভাপতি মহাশয় বক্তৃতা দেবেন, আমি বসলাম, সভাপতি মহাশয় বলতে শুরু করলেন, প্রফুল্লবাবু যা বললেন সব শুনলাম, সব ঠিক, কিন্তু তিনি রেগে এবং অতন্ত ক্ষুদ্ধভাবে বললেন আমি অমুক লোক, আমাকেও প্রতি সপ্তাহে ব্ল্যাক মার্কেটে

চাল কিনতে হয়। এই হচ্ছে আমাদের দেশের অবস্থা, সেখানে খাদ্যমন্ত্রী কি করবেন, পার্টি মেম্বাররা কি করবেন। পার্টি মেম্বারদেরও দোষ আছে। আমাদের বর্ধমান জেলার কথা বলব, বর্ধমান জেলায় প্রকিয়োরমেন্ট আমরা খুব বেশী করেছিলাম, কিন্তু বর্ধমান জেলার বহু পার্টির লোকেরা সাইক্লিণ্ট দিয়ে স্মাগল করতে সাহায্য করেছে টাকা নিয়ে। আজকে সেইজন্য আমাদের লোকেদের বোঝাতে হবে যে কেন আমাদের রেশনিং দরকার, খাদ্যনীতি কি জন্য।

দেশের লোককে বোঝাতে হবে, তাদের কো-অপারেটিভ করতে হবে। আমার বন্ধু তিনি এখানে আছেন, ১৯৪৬ সালে তিনি ইউ, কে'তে যান। খুব অবস্থাপন্ন লোক তিনি। তিনি সেখানে একটা খুব বড় হোটেলে ছিলেন। সেখানের চিনির রেসনিং, মোড়কে করে চিনি দেয়। সেই ভদ্রলোকের চায়ে একটু বেশী চিনি খাওয়া অভ্যাস বলে তিনি সেই লোককে ডেকে বললেন আমাকে একটু বেশী চিনি দেবে আমি তার দাম দেব। কিন্তু এর উত্তরে সে বলল

If His Majesty the King Emperor can do with this amount of sugar who are you the hell ?

এটা আমাদের দেশের লোকের মধ্যে আছে কি? হাইকোর্টের জজও বলেন আমি ব্লাক মারকেট করি। এখানে মন্ত্রীরা এবং এম, এল, এ-রা কজন রেশনিং-এর চাল খান তা জানি না। অতএব কি করে কর্ডনিং রক্ষা করবেন। খাদ্যমন্ত্রী? করতে পারবেন না। আমি সেজন্য খাদ্যমন্ত্রীকে বলেছিলাম কমিটমেন্ট কমান। এটা যদি করতে পারেন তাহলে ফল ভাল হবে। আমার অঙ্কের ভুল হতে পারে তবে ৮৬ লক্ষ লোক স্টেটিউটরি রেশনিং পায়। আমি বলেছিলাম এত লোককে দেবার দরকার নেই। কোলকাতায় এত কড়াকড়ি করা সত্বেও সমস্ত জায়গায় ব্লাক মারকেট-এ চাল বিক্রি হচ্ছে এবং সেটা বন্ধ করা যাচ্ছে না। আমার আরামবাগে ৪টা থানা আছে তার মধ্যে পুঁশড়ো, খানাকুল ডেফিসিট এবং আরামবাগ ও গোঘাট সারপ্লাস। সেদিন আরামবাগ থেকে বিজয়ী অধিকারী এসে বললেন খুব সর্বনেশে ব্যাপার ২.৯০ এক কে,জি চালের দাম। এই সময় যদি ২.৯০ কে,জি চালের দাম হয় তাহলে ভাদ্রমাসে কি হবে? যেখানে গত বছরে ১-১০ ছিল, আর এখন ২.৯০। খুব সাংঘাতিক কথা। আমাদের দেশের লোককে এডুকেট করতে হবে খাদ্য সম্বন্ধে। সুসম খাদ্য কিভাবে হতে পারে সেটা দেখতে হবে। এটা হাস্যকর হতে পারে। সুসম খাদ্য বলতে শুধু সিরিয়ালস্ কারবোহাইড্রেট, প্রোটিন চাই--কিছু এ্যানিম্যাল প্রোটিন ও কিছু ভেজিটেবল প্রোটিন চাই। তারপর শাক শবজী, ফল দুধ চাই। যারা মাংসাসী তাদের জন্য মাছ, মাংস, ডিম চাই। কিন্তু এসব হবে না। এখানে আমার আগে আমি একটা হিসাব করছিলাম যে কি খেলে গরীব লোক বাঁচতে পারে। সামান্য একটা ফর্দ তাতে দেখলাম যদি চাল ও গম ১৪ আউন্স খায় আমাদের এখন ধরা হয় ৪৫০ গ্রাম, প্রায় ১৬ আউন্স, পার ক্যাপিটা পার ডে সিরিয়ালস তাহলে কি হয়। যদিও এখন লোকেরা বলেন ৫১৮ গ্রাম মিনিমাম সিরিয়ালস চাই। দিল্লীতে ন্যাশানাল কাউনসিল-এর সম্মেলনে একবার পণ্ডিত নেহেরু প্রিসাইড করছেন তাঁকে আমি বললাম আমাদের গ্রামের লোকেরা অনেকে ২২ আউন্স করে চাল খায়। এতে তিনি বললেন বল কি! তোমাদের গ্রামের লোকেরা তাহলে রাক্ষস। আমার একটু রাগ হল এবং আমি বললাম কম করে বলেছি ৩২ আউন্স খায়।

[4-20—4-30 p.m.]

আমি এমন লোক দেখেছি ৩২ আউন্স মানে ১ সের চাল খায় দু'বেলায়। এমন বহু লোক আছে। ভাত মুড়ি মিলিয়ে ৩২ আউন্স কেন, তারও বেশী খায়। আমার সঙ্গে প্রশান্ত মহলানবিশ ছিলেন, তাঁকে পণ্ডিতজী জিজ্ঞাসা করলেন, তুমি তো আর্টিকেল লিখ এই সম্বন্ধে, তুমি বলতো কত দরকার হতে পারে। তখন তিনি বললেন ১৬ আউন্সে হতে পারে। আমি বললাম ১৮ আউন্সের দরকার। এই যে ৪৫০ গ্রাম আমরা হিসাব করি পার ক্যাপিটা, এর মধ্যে ছোট শিশু আছে, যুবক আছে, প্রৌঢ়, আমার মত বৃদ্ধ আছে,

কাজে কাজেই ৪৫০ গ্রাম অর্থাৎ ১৬ আউন্স পার ক্যাপিটা পার ডে আমরা ধরেছি, তার সঙ্গে প্রোটিন চাই। আমি হিসাব করছিলাম, ১৬ আউন্স চাল, পাল্স ৩ আউন্স, গুড় ৩ আউন্স, মাসটার্ড অয়েল আধ আউন্স, আলু ২ আউন্স, গ্রাউণ্ড নাট ২ আউন্স, লিফি ভেজিটেবলস ৪ আউন্স, মাছ ১ আউন্স, ফুয়েল বাদ দিয়ে আমি হিসাব করে দেখলাম ১'৬০ পয়সা লাগে। ফুয়েলের যা অবস্থা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আপনি নিজেও ভুক্তভোগী। আমার একজন লোক আছে, তার নাম অনিল, সে আমার কমবাইন্ড হ্যান্ড রাঁধে, এবং অন্যান্য কাজকর্ম করে, তাকে আমি কাল বৈকাল বেলায় খুঁজে পাইনি, ৩ ঘন্টা পরে সে এসে হাজির, জিজ্ঞাসা করলাম, কোথায় ছিলে, একটু চা খাব বলে খুঁজছিলাম, সে বললে চা হবে না, স্যার, আমি ৩ ঘন্টা লাইনে দাঁড়িয়েছিলাম কেরোসিন তেলের জন্য, কাল থেকে রান্না হবে না, কেরোসিন তেল পাইনি। কাজে কাজেই ফুয়েলের দাম যদি ধরা যায় তাহলে এই সামান্য জিনিসের জন্য বর্তমানে লাগবে ১'৮১ পয়সা, আগে এই জিনিস পেতাম ৬০ পয়সায়। একটা বাড়ীতে ৫ জন যদি লোক থাকে তাহলে ৯ টাকা রোজ খাই খরচ, মাসে ২৭০ টাকা খাই খরচ--একটু ডাল, সামান্য তেল, চাল, সামান্য আলু খেতে মাসে ২৭০ টাকা খরচ। কাজে কাজেই মাননীয় খাদ্য মন্ত্রী মহাশয় সেমিনার করুন, লোককে বোঝান, গালাগালি দেবেন না। কিন্তু বোঝাতে গেলে অবশ্য গালাগালি খেতে হবে, প্রফুল্ল নাম হলে গালাগালি খেতে হয়, আমিও গালাগালি খেয়েছি। আপনি অন্যায় করছেন না, চুরি করছেন না, দুর্নীতি করছেন না, লোককে বোঝান, কোন এক সময় আমি কার্বোহাইড্রেটা যোগাড় করার জন্য কাঁচা কলা খেতে বলেছিলাম, তা লোকে বলেছিল খাদ্য মন্ত্রী কাঁচা কলা দেখাচ্ছে। অন্যান্য দেশের কথা শুনলে আশ্চর্য হবেন আমেরিকা তার ২ কোটি ৩৮ লক্ষ টন হুইট বিদেশে পাঠিয়ে দিচ্ছে, সেই আমেরিকা সবচেয়ে কম সিরিয়াল খায়। ইংরাজ সবচেয়ে কম সিরিয়াল খায়, ওয়েস্ট জার্মানী সবচেয়ে কম সিরিয়াল খায় এবং তাদের কার্বোহাইড্রেটের প্রয়োজনীয়তা মেটায় আলু খেয়ে। আমরা যদি বলি আলু খেয়ে কার্বোহাইড্রেটের প্রয়োজনীয়তা মেটাও তাহলে প্রফুল্লবাবুকে লোকে মারতে আসবে। আমাদের ভারতবর্ষে মোটামুটি সিরিয়াল আমরা পাই ৩৪৬ গ্রাম পার ক্যাপিটা পার ডে, পোটাটো ৩৯ গ্রাম, সুগার এ্যাভারেজে পাই ৫০ গ্রাম, পাল্স পাই ৪১ গ্রাম ডেলি। মাংস পাই মাত্র ৪ গ্রাম। দুধ পাই ১১০ গ্রাম, ফ্যাটস্ এ্যান্ড অয়েলস্ পাই ৯ গ্রাম এবং এতে মোট ক্যালোরি হচ্ছে ১ হাজার ৮১০। এটা কম কারণ ২ হাজার ক্যালোরি আমাদের প্রয়োজন। যেখানে জাপান সিরিয়ালস্ খায় ১৯৪, পোট্যাটো খায় ১৭৪ সেখানে আমরা খাই মাত্র ৭৪। ইউ এস এ সিরিয়ালস্ খায় ১৭৭ এবং পোট্যাটো খায় ১৩৩ গ্রাম, ওয়েস্ট জার্মানী সিরিয়ালস্ খায় ১৯৪ গ্রাম, পোট্যাটো খায় ২৭৮ গ্রাম। আমাদের কৃষিমন্ত্রী এখানে আছেন কিনা জানিনা তবে তিনি জানেন খুব কম করে হলেও এক বিঘা জমিতে আমরা অন্তত ৮০ মণ আলু ফলাতে পারি। এক বিঘা জমিতে সার দিয়ে, সেচের ব্যবস্থা করে, রাসায়নিক সার প্রয়োগ করে, কীট নাশক ঔষধ ইত্যাদি দিয়ে আমরা ২০।২৫ মণ ধান ফলাতে পারি। তাহলে দেখা যাচ্ছে ১ বিঘা জমিতে যেখানে ২০।২৫ মণ ধান ফলাতে পারি সেখানে আমরা কমপক্ষে ৮০ মণ আলু ফলাতে পারি। তবে আলুর ক্যালোরি ভ্যালু কম এবং তার মানে হচ্ছে যেখানে আমরা এক আউন্স চাল খাব সেখানে আমাদের ৪ আউন্স আলু খেতে হবে। আর্য়ল্যান্ড থেকে একজন ভদ্রলোক এসেছিলেন যিনি একজন ব্যারিস্টার এবং তিনি ওখানকার পোট্যাটো গ্রোয়ার্স এ্যাসোসিয়েসনের প্রেসিডেন্ট। তিনি আমাকে বললেন, তোমরা মাথাপিছু কত আলু খাও? আমি যখন তাঁকে জিজ্ঞাসা করলাম আপনারা কত আলু খান, তার উত্তরে তিনি বললেন আমরা দৈনিক মাথাপিছু এক পাউন্ড আলু খাই। এত আলু খেলে ডায়বিটিস্ হবে কিনা জানিনা আমি, ডাক্তাররা বলতে পারেন, ডাঃ গোপাল দাস নাগ আছেন তিনি বলতে পারেন। আমার বক্তব্য হচ্ছে এরকমভাবে আমাদের দেশের লোকদের খাদ্য সম্বন্ধে সজাগ করতে হবে, সচেতন করতে হবে। আমাদের সেমিনার করতে হবে, লোকদের বোঝাতে হবে এবং কৃষির উন্নতি করতে হবে। তারপর, গত বছর প্রোকিওরমেন্ট যে কম হয়েছিল তারজন্য অনেকে কাশীবাবুকে গালাগাল দিয়েছেন। তিনি কি করবেন? গোড়ায় গলদ রয়েছে, তিনি কি করবেন? বর্তমান খাদ্যমন্ত্রী প্রফুল্ল কান্তি ঘোষ মহাশয় দুঃখ করে বললেন অমকের দোষে তমুকের দোষে প্রোকিরওমেন্ট হলনা। আমার

বক্তব্য হচ্ছে আমাদের খাদ্য সম্বন্ধে সচেতন করতে হবে, খাদ্যের অভ্যাস পরিবর্তন করতে হবে, ব্যালান্সড ডায়েট কাকে বলে সেটা বোঝাতে হবে, সিরিয়ালস্ থেকে কত ক্যালোরি নেব, কার্বোহাইড্রেট থেকে কতটা নেব, পোট্যাটো থেকে কতটা নেব সেটা লোকদের বোঝাতে হবে। আলু তরকারী নয় এটা লোকদের বোঝাতে হবে। অন্য দেশের সংঙ্গে যদি তুলনা করি তাহলে দেখব আমরা ৪ গ্রাম পার ক্যাপিটা পার ডে মাংস খাই আর আমেরিকায় এক একজন লোক ২৯৪ গ্রাম মাংস খায় এবং ইংরেজরা খায় ২০১ গ্রাম। ওয়েস্ট জার্মানীতে শুয়োর প্রভৃতি মিলিয়ে তারা মাংস খায় ১৮৫ গ্রাম এবং দুধ খায় ৫৮০ গ্রাম। কাজেই আমাদের সুসম খাদ্য সম্বন্ধে লোকদের সচেতন করতে হবে। মূল্যবৃদ্ধি সম্বন্ধে আমরা সকলেই অত্যন্ত উদ্বিগ্ন আছি। সেদিন এক ভদ্রলোক যিনি দু হাজার টাকা মাইনে পান তিনি এসে আমাকে বললেন দু হাজার টাকা মাইনে পাই, কিন্তু সংসার চলেনা। কি করে চলবে? কোনদিকেই তো সুব্যবস্থা নেই। আমি মনে করি এই মূল্য বৃদ্ধির জন্য খাদ্যমন্ত্রীকে দোষ দিয়ে কোন লাভ নেই, ৫ জন হোর্ডারকে ধরে কোমরে দড়ি দিয়ে নিয়ে গিয়েও কিছু হবেনা বা ভুষি কেলেঙ্কারীতেও কিছু হবে না। ইনফ্লেসন হচ্ছে আমাদের দেশের সর্বনাসের কারণ। ১৯৬৭ সাল পর্যন্ত যেখানে ৫ হাজার কোটির বেশী নোট্স ইন সার্কুলেসন ইন পাবলিক ছিল সেটা এই কয়েক বছরের মধ্যে ১০ হাজার কোটি হয়েছে এবং তাছাড়া ডেফিসিট ফাইনান্সিং আছে, বরোয়িংস্ ফ্রম দি ব্যাংক আছে। কাজেই এই ইনফ্লেসন যদি বন্ধ করতে না পারেন তাহলে প্রফুল্ল কান্তি ঘোষের ক্ষমতা নেই এই মূল্য বৃদ্ধি রোধ করা।

[4-30—4-40 p.m.]

আমাদের ৫ম, পঞ্চবার্সিকী পরিকল্পনা নাকি এখনো ঠিক হয়নি। কেন হয়নি? যতদিন পর্যন্ত ইনফ্লেসনের আওতায় আমরা থাকব ততদিন পর্যন্ত এই প্ল্যানিং-এ কিছু হবে না, হতে পারে না। আজ খবরের কাগজে পড়লাম যে দু-বছর এই পাওয়ারের অসুবিধা থাকবে। আমি ৭৮ বছর বয়েসের বৃদ্ধ, থাকি একটা ফ্ল্যাটের চার তলায়, কালকে তিন-তিনবার উঠেছি তিন বার নেমেছি। কেরোসিন নেই খেতে পাচ্ছি না, গ্যাস জ্বলছেনা। এই সমস্তের জন্য মন্ত্রী প্রফুল্লকান্তি ঘোষকে গালাগালি দিতে পারি, তীব্র সমালোচনা করতে পারি, কিন্তু তাতে সুরাহা হবে না। আজকে এক দিকে বড় বড় লম্বা লম্বা বাগাড়ম্বর করে, সোসালিজিমের কথা বলা হচ্ছে। আজকে খবরের কাগজ পড়লাম আর হাসলাম, গমের পাইকারী ব্যবসা তুলে নেওয়ার বিবেচনা করা হচ্ছে, কেন করেছিলেন না বুঝে? কয়লা কেন করতে গেলেন না বুঝে? কেন দেশের সর্বনাশ করলেন? আজকে যেখানে জ্বালানী জোগাড় করতে পারছে না, আর চাল, ডাল, তেল, নুন তো দূরের কথা। সামান্য গরীব মানুষ তারা জ্বালানী জোগাড় করতে পারছে না। আমাদের সমস্ত জিনিষটা সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে বুঝতে হবে। সমাজতন্ত্র একটা ধাপ্পা, গরীবী হটাও একটা ধাপ্পা, একটা ভুয়া কথা। আমি সেইজন্য আমাদের খাদ্যমন্ত্রী প্রফুল্লকান্তি ঘোষ মহাশয়কে বলব যে একটা কমিশন বসান, বুকে হাত দিয়ে প্রতিটি মিনিস্টার বলুন যে রেশনের চাল খান। কয়জন রেশনের চাল খান? আমি আজ দু-বছর চাল খাইনা, গম খাইনা, আলু আর কাঁচকলা খেয়ে আছি, আমি বলি একেই সোসালিজিম বলে। সোসালিজিম শুধু ভাওতা নয়, বুলি নয়, বাগাড়ম্বর নয়, ধাপ্পা নয়। আজকে মাননীয় খাদ্যমন্ত্রী যা বলেছেন যে চিত্রের কথা শুনিয়েছেন, আমি শুনেছি এবং পড়েছি। আমি বলি, কমিটমেন্ট কমান, ইনিশিয়াল এরিয়াতে ৮৬ লক্ষ লোককে বিধিবদ্ধ রেশনের মধ্যে না রেখে—স্ট্যাটুটারি রেশনের মধ্যে না রেখে—সংখ্যাটা কমিয়ে দিন। কলকাতা কর্পোরেশনের পপুলেশন হচ্ছে ৩১ লক্ষ, আর হাওড়ায় হচ্ছে ১০ লক্ষ, এই ৪২, কিম্বা ৪৩ লক্ষ লোককে স্ট্যাটুটারি রেশন দিন, তাহলে আপনি আটকাতে পারবেন। আজকে সেইজন্য কমিটমেন্ট কমিয়ে ফেলুন। কেন্দ্র নিশ্চয়ই ২০ লক্ষ টন চাল দেবে, এখানে যখন এতো রিফিউজি এবং আউসের জমিতে পাট চাষ করছি এবং যখন ৬০ লক্ষ অবাঙ্গালী এখানে রয়েছে তখন নিশ্চয়ই কেন্দ্রের দেওয়া উচিত। তারজন্য আজকে কমিটমেন্ট কমান, তা নাহলে মন্ত্রী মহাশয়ের এই দুঃখ, মনবেদনা ঘুচবে না। এই ৪২।৪৩ লক্ষ লোক ইনিসিয়াল এরিয়াতে

থাকে বলে কলকাতা শহরে এবং হাওড়া শহরে এদের বিধিবদ্ধ রেশনের আওতায়, স্ট্যাটু-টরি রেশনের আওতায় রাখুন আর বাকি সব ছেড়ে দিন। আর এই এলাকা ভাল করে কর্ডন করুন—ভাল করে মজবুত করে করুন যাতে কোন জিনিষ না আসতে পারে, এক ছটাক চাল যেন খোলা বাজারে না পাওয়া যায়, কলকাতা এবং হাওড়ায় এটা আপনি করতে পারবেন। কিন্তু চতুরদিকে ছড়িয়ে, চতুরদিকে কর্ডন করে আপনি পারবেন না। এত দুর্নীতি, আগাগোড়া দুর্নীতি, আপনি পারবেন না। সেইজন্য অনুরোধ করছি যে আপনার কমিটমেণ্ট কমান, ইনিসিয়াল এরিয়াতে স্ট্যাটুটরি রেশন দেবার চেষ্টা করুন, ভাল চাল দিন, বাকি সব এলাকা ছেড়ে দিন।

এখানে ঢুকতে দেবেন না, তাহলে আমি বলছি আপনি জয়যুক্ত হবেন। এবং খাদ্য সমস্যার সমাধানও এই বছরেই হবে। মাননীয় কৃষি মন্ত্রী যে উজ্জ্বল চিত্র তুলে ধরেছেন, ৮৫ লক্ষ টন উৎপন্ন করবেন, আমি বিশ্বাস করি সেটা হতে পারে যদি মুখ্যমন্ত্রী মহাশয় দিল্লী থেকে প্রয়োজনীয় বস্তুগুলি আনতে পারেন। তিনিতো দিল্লীতে যান, ১০০ দিন গিয়েছেন, না কতদিন গিয়েছেন তারজন্য তাঁকে ঠাট্টা করা হয়, কিন্তু তিনি যদি দিল্লীতে গিয়ে ফার্টিলাইজার আনতে পারেন, ইনঅর্গেনিক ম্যানিওর আনতে পারেন, ইন্সেকটিসাইড, পেস্টিসাইড আনতে পারেন, ডিজেল আনতে পারেন পর্য্যাপ্ত এবং লিফ্ট ইরিগেশন, বিগ-টিউবওয়েল স্যালো টিউবওয়েল-এর ব্যবস্থা করতে পারেন তাহলে নিশ্চয়ই মাননীয় কৃষি-মন্ত্রী যে ৮৫ লক্ষ টন চাল-এর উৎপাদনের কথা বলছেন, সেটা হতে পারে এবং আগামী বছরেই হবে বলে আমি বিশ্বাস করি। সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লীতে গিয়ে আর যাই করুন এই সব জিনিষগুলি যদি আনবার সুব্যবস্থা করতে পারেন তাহলে খাদ্য বিভাগের প্রয়োজনীয়তাই থাকবে না।

এখন আমি শেষ কথা বলবো আবার, আমি অনেক চিন্তা করে দেখেছি, এই বছর এখন ফাল্গুন মাস, এখন আরামবাগে সারপ্লাস এরিয়ায়, সেখানে চাল ২.৯০ টাকা দরে প্রতি কে,জি বিক্রী হচ্ছে। এখন যদি এই দর হয়, তাহলে তো ভাদ্র মাসে ৫।৬।৭ টাকা দর হবে চালের। সেজন্য কলকাতাকে খুব ভাল করে কর্ডন করুন, এখানে স্ট্যাটুটারী রেশন রাখুন, আর বাদ বাকী সম্পূর্ণ ছেড়ে দিন।

**Statement under rule 346**

**Mr. Speaker** : I now request the Hon'ble Chief Minister to make a statement under rule 346.

**Shri A. H. Besterwitch** : On a point of order, Sir. We are in the midst of food debate. Why did you not ask him to make the statement in the Question Hour ? As we are in the midst of a debate, he should not be asked to make a statement now.

**Mr. Speaker** : May I draw the attention of Shri A. H. Besterwitch to rule 346 which runs thus : " A statement may be made by a Minister on a matter of public importance with the consent of the Speaker but no question shall be asked at the time the statement is made."

I now request the Hon'ble Chief Minister to make a statement under rule 346.

**Shri Siddhartha Shankar Ray** : Sir, yesterday a Member of this House, Shri Lakshmi Kanta Bose, made a statement on an incident occurring on the 19th March, accusing one of my colleagues, the Minister of State for Information, of having dragged two young men to his house and of having assaulted them. The allegations made were serious and warranted immediate attention. I have enquired into the matter in detail and I wish to place before the House the full facts that I have gathered concerning the incidents referred to.

On the 19th of March at about 10.40 p.m., information was received from Shri Mohanlal Ganguli, a resident of Fern Road, Calcutta-19, at the Ballygunj Police Station that two persons, viz., Shri Manas Kumar Mitra, alias Bibhu of Baruipur, and Shri Surendra Singh Negi, alias Choto Negi, had tried to throttle to death Shri Manik Dutta of Johura Bazar Lane, Kasba, Calcutta-42. This happened in front of 28/A Suren Thakur Road. Some local persons, viz., Shri Milan Kumar Aich Barman, Shri Robin Bhattacharjee, Shri Paritosh Majumdar, and others, caught hold of the two persons I have just named and informed the police. The police officers immediately visited the spot and enquired into the incident. After being satisfied, on a preliminary enquiry, that this had actually happened, they arrested the two persons, viz., Shri Manas Kumar Mitra and Shri Surendra Singh Negi, and seized a motor-cycle reportedly being used by Shri Manas Kumar Mitra. They along with the injured Shri Manik Dutta were brought to the Ballygunj Police Station and a case under sections 307/506/114 IPC was started.

[4-40—4-50 p.m.]

The person who was assaulted by them, Shri Manik Dutta, was sent to the Police Case Hospital, Alipur, for medical treatment ; the two accused persons were also ent to the hospital, as they appeared to be drunk.
s

I would like, Sir, to quote the Medical Officers' certificate regarding Shri Manik Dutta. He says :

"Examined one Shri Manik Dutta Hindu male, aged about 21 years, son of Shri Sushil Ranjan Dutta of 1/20, Jahura Bazar Lane, Calcutta-42. Identification Marks : One big scar mark just below the Pomum Adami (this refers, Sir, to the Adam's apple) and found the following : (1) 3 oblique bruises one below the other $\frac{3}{4}'' \times \frac{1}{4}''$ to $1^1/_6'' \times \frac{1}{4}''$ on the left side of the neck with swelling around each (red).

(2) One oblique bruise $1\frac{1}{4}'' \times \frac{1}{2}''$ on the right side of the Pomum Adami with swelling around (red). (3) Complains (of) severe pain on the middle of the lumber region on the back". The victim also complained to the Medical Officer that he was assaulted by Choto Negi, who tried to throttle him and was also kicked by Bibhu, at about 10 p.m. on the 19th of March This fact is also recorded in the Medical Certificate. It is clear therefore that Shri Manick Dutta was attacked and assaulted and had the assailants not been stopped, they would almost certainly have inflicted far more serious injuries on him.

With your permission, Sir, I would now like to read out from the Medical Certificates in respect of the two assailants, who were arrested, viz., Shri Manas Kumar Mitra and Shri Surendra Singh Negi. The Medical Certificate of Shri Manas Kumar Mitra, reads as follows :

"Examined the following accused brought and identified by Constable, Shri Kanai Lal Dutta and others.

(1) Shri Manas Kumar Mitra alias Bibhu, Hindu male, aged about 24 years, son of late Chitta Mitra of Baruipur. On examination no mark of external injury seen on his body, but aggressive smell of alcohol coming from his mouth and breath ; his eyes congested, face glazed ; coin test done but could not collect. (This, Sir, refers to a test to determine whether a person has sufficient control over his movements to be able to pick up a coin). His gait is not normal. Speaks loudly. At present he is not in a position to control himself fully. Attended".

And this is what the Medical Officer reports about the other accused, Shri Surendra Singh Negi :

" Examined one Surendra Singh Negi, Hindu male, aged about 23 years, son of Shri Rup Singh Negi of Lake Gardens, Calcutta. One swelling $1'' \times 1''$ on the

left side of the face. No other injury seen, but aggressive smell of alcohol coming from his mouth and breath. His eyes congested and red. His gait is not yet normal. Coin test done but could not secure coin from the ground. He speaks loudly and continuously. At present he is not fit to control himself. Attended ".

It is clear, Sir, that both the assailants were dead drunk and the only injury which was seen by the doctor was a swelling on the face of Shri Surendra Singh Negi. This can at best be described as minor injury and it is quite possible that when they were prevented from assaulting Shri Manik Dutta, this injury was caused. The doctor found no injuries on Shri Manas Kumar Mitra.

Both of them have been produced before the Police Magistrate, Alipur, who has remanded them to police custody till 2nd April 1974. The Government have nothing to do in this matter as the case is sub judice. If they want to be released they should apply to the Court for bail.

Thank you, Sir.

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় রাষ্ট্রমন্ত্রী মহাশয় ১৯৭৪-৭৫ সালের যে বাজেট বরাদ্দের দাবী করেছেন সেই দাবীকে আমি সমর্থন করি। সমর্থন করে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি দু-একটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা পশ্চিমবাংলার বিধানসভায় দাঁড়িয়ে যে সময় আমাদের বক্তব্য পেশ করছি ঠিক সেই সময় পশ্চিমবাংলার বিভিন্ন জেলার বিভিন্ন প্রান্তে খাদ্যের মূল্যমান উর্ধ্ব গতিতে। আমাদের মাননীয় শ্রদ্ধাভাজন ব্যক্তি শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন মহাশয় বললেন আরামবাগের মত উদ্বৃত্ত জায়গায় এখনই ২.৯০ পয়সা কে,জি চালের দর চলছে। আমরা যখন ২১এ ফেব্রুয়ারী এই বিধানসভায় বসলাম তখন আমাদের কংগ্রেসে পার্টির সদস্য এবং আমাদের মোরচার শরিক সদস্য বন্ধুরা পশ্চিমবাংলায় নিত্য প্রয়োজনীয় দ্রব্য বিশেষ করে খাদ্যের মূল্যমান উর্ধ্ব হবার কারণে অনেক সময় মেনসন করে বিশেষভাবে তাঁদের বক্তব্য পেশ করে উদ্বেগ প্রকাশ করেছেন। তাই আজকে ভেবে চিন্তে দেখছি যে এই সময়ে যখন চারিদিকে একটা মূল্যমান উর্ধ্বগতির দিকে সেই সময় এই পশ্চিম-বাংলার বিধানসভায় দাঁড়িয়ে কি বক্তব্য রাখি যাতে অন্ততপক্ষে সাধারণ মানুষের মনে কিছু আশার আলো পেঁছায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যদি আপনার কাছে এই বক্তব্য রাখতে চাই যে আমাদের এই পশ্চিমবাংলায় মোটামুটি এম,আর এরিয়ার যে সংখ্যা আমাদের রেশন কার্ডের আওতায় আসে তা হচ্ছে ৩ কোটি ৯১ লক্ষ এবং তারজন্য খাদ্য লাগবে ২ কোটি ৮২ লক্ষ মেট্রিক টন। আর আমাদের স্ট্যাটুটারী রেশনিং এরিয়ায় ৯০ লক্ষ লোককে রেশন দেওয়া হচ্ছে। আমি একথা বলি যে যখন পশ্চিমবাংলায় খাদ্য-জাত দ্রব্যের উৎপাদন এবারে লক্ষ্য ছিল ৪৮ লক্ষ টন হবে বলে ধরেছিলাম সেখানে প্রাকৃতিক কারণে সেই টারগেট অব প্রোডাকসন কমে ৪৩ লক্ষ টনের মত হবে বলে ঘোষণা করা হয়েছে এবং এর উপর ভিত্তি করে পশ্চিমবাংলার মন্ত্রীসভা ৫ লক্ষ টন খাদ্য আদায় করবেন লেভি ও রাইস মিলের মাধ্যমে সিদ্ধান্ত হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন আমরা দেখছি যে যে পরিমাণ খাদ্য সংগ্রহ করার সিদ্ধান্ত নিয়েছিলাম সেই ৫ লক্ষ টনের মধ্যে ১ লক্ষ ৩৪ হাজার ২ শত ৫৭ মেট্রিক টন এই অবস্থায় চাল সংগ্রহ করার লক্ষ্য করেছি। আমাদের রাইস মিলের কাছ থেকে খাদ্যমন্ত্রীর ৩ লক্ষ ৬০ হাজার মেট্রিক টন আদায় হবার কথা ছিল। কিন্তু গত ১৪ই মার্চ ১৯৭৪ পর্যন্ত যে মেট্রিক টন আদায় হয়েছে তাতে রাইস মিলগুলি আমাদের যে সর্ত সেই সর্ত তারা রাখলো না একথা মনে রাখতে হবে। আমরা এ পর্যন্ত রাইস মিল থেকে পেয়েছি ৯৯০৯ মেট্রিক টন। পুলিশের কাছ থেকে দেখা গিয়েছে ১৪৪০ মেট্রিক টন পেয়েছি এবং ভলেনটারী সেল থেকে পেয়েছি ৮৫ হাজার মেট্রিক টন। সর্বসাকুল্যে ১১৪৩৪ মেট্রিক টন আমরা সংগ্রহ করতে পেরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সি, পি, আই বন্ধুরা উদ্বেগ প্রকাশ করেছেন। কিন্তু গত বছর

ঠিক এমন সময়ে ১ লক্ষ ৩২ হাজার ৮৯২ মেট্রিক টন চাল সংগ্রহ করা গিয়েছিল। একথা আমরা অস্বীকার করি না যে আমাদের নিত্য-প্রয়োজনীয় জিনিসের মূল্য ক্রমশ বেড়ে চলেছে। আমরা চেষ্টা করছি কিভাবে তার সমতা রক্ষা করা যায়—কিভাবে গ্রামের মানুষদের কাছে সে খবর পৌঁছে দিই। আজকে পশ্চিমবাংলার মানুষ চায় এমন বক্তব্য যার মধ্যে তারা পায় কিছু আশার আলো। আজকে বিধানসভায় বক্তব্যের আগুন জ্বেলে সস্তায় কিস্তি মাত করা যায় কিন্তু তাতে আসল সমস্যার সমাধান হবে না। গতকাল সি, পি, আই বন্ধুরা ওয়াক অ.উট করে ঐ ধরণের কিস্তি মাত করতে চেয়েছিলেন কিন্তু তাতে কোন কাজ হবে না।

[4-50—5-00 p.m.]

আমি আপনার মাধ্যমে মেদিনীপুরের বন্ধুদের এই কথা বলি যে টার্গেট আপনারা এবং মুখ্যমন্ত্রী বসে ঠিক করেছিলেন সেই টার্গেট মোতাবেক কত আদায় করতে পেরেছেন? আমি কয়েকটা হিসাব দেবো। কলকাতা, দুর্গাপুর, আসানসোল স্ট্যাটুটারী রেশন এরিয়াতে দেওয়া হত ঃ—

| | | | | রাইস | গম |
|---|---|---|---|---|---|
| ৮-১-৭৩ | — | — | — | ১১০০ | ১০০০ |
| ২১-৫-৭৩ | — | — | — | ১০০০ | ১২০০ |
| ৯-৭-৭৩ | — | — | — | ৭৫০ | ১২৫০ |
| ১৭-৯-৭৩ | — | — | — | ৭৫০ | ৭৫০ |
| ১-১০-৭৩ | — | — | — | ৭৫০ | ১০০০ |
| ১৯-১২-৭৩ | — | — | — | ১০০০ | ১০০০ |

সি, পি, আই বন্ধুদের জিজ্ঞাসা করতে পারি কি কেরালাতে আপনারা রাজ্য শাসন করছেন। সেখানে আপনাদের অচ্যুত মেনন মুখ্যমন্ত্রী। সেখানে কি রেশন বরাদ্দ করেছেন স্ট্যাটু-টারি রেশন এরিয়াতে। সেখানে দেওয়া হচ্ছে রাইস, ১,১২০ গ্রাম এবং গম ৩৩ গ্রাম। এখানে খাদ্যমন্ত্রীর এবং মন্ত্রীসভার পদত্যাগ দাবী করছেন সি, পি, আই। তাহলে একটা কথা বলতে চাই, কেরলের মুখ্যমন্ত্রী যদি এইভাবে রাজ্য চালান তাহলে সেখানেও পদত্যাগ দাবী করা উচিত। আজকে বক্তব্য রাখতে গিয়ে বলবো গ্রাম বাংলাতে যদি ৫শো গ্রাম চাল এবং গম দেওয়া হয় তাহলে গ্রাম বাংলাতে ৫০ হাজার মেট্রিক টন চাল দরকার। আমাদের খাদ্যমন্ত্রী ২২ হাজার মেট্রিক টন গম দেন। আমাদের তাতে ঘাটতি পড়ছে। পশ্চিমবঙ্গে দেখতে পাচ্ছি চা এবং পাট এলাকাতে কেন্দ্রীয় সরকার খাদ্য সরবরাহ করেন। স্ট্যাটুটারি রেশন এলাকার দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় শ্রদ্ধাভাজন লোক। তাকে কিন্তু বেশি কিছু বলতে চাই না। কিন্তু সেই ট্রাডিসান সমানে চলেছে। ১৯৬২ সনে যে বক্তৃতা শুনেছিলাম আজও সেই একই বক্তৃতা। কংগ্রেস পরিষদীয় দলের সভায় একথা খাদ্যমন্ত্রীকে বলা হয়েছিল স্ট্যাটুটারি রেশনিং এলাকা বাদে বাকি জেলার কর্ডনিং তুলে দেওয়া হক এবং বিহার, উড়িষ্যা, ও অন্যান্য জায়গার কর্ডনিং জোরদার করা হক। আজকে স্ট্যাটুটারি রেশনিং এলাকাতে ডীলার সপ হচ্ছে ২,৭০৫ এবং এম, আর'তে আছে ১৩,৭৮৮ এবং মোট হচ্ছে ১৬,৪৯৩। এই যে এম, আর সপের মাধ্যমে দিচ্ছেন এতে কিছুই হয় না। এটা পরিবর্তন করতে হবে। এটাতে নূতন ব্যবস্থা আনতে হবে। আজ পশ্চিমবঙ্গের সর্বত্র চালের দাম তিন টাকা। তাই ঘাটতি জেলা আর উদ্বৃত্ত জেলা জুড়ে দিয়ে কোন ফায়দা হবে না।

আজকে পশ্চিমবাংলার সমগ্র এলাকাকে, একসেপ্ট ইন স্ট্যাটুটারি রেশনিং এরিয়া, একটি জোন করে ছেড়ে দিতে হবে, সেখানে ফ্রি মুভমেন্ট হবে, তাহলে আজকে গ্রামবাংলার মানুষ সমস্ত রাজ্যের জেলাগুলিতে সমতা বজায় রেখে তার মূল্যমান ঠিক রাখার চেষ্টা

করতে পারবে। এই প্রসঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর দু একটি কথা বলতে চাই। এই কর্ডন রাখার ফলে আজকে যেভাবে ছোট ছোট ছেলে মেয়ে স্মাগলার তৈরী হয়েছে যেখানে এ্যান্টি-সোসাল ধরছেন সেখানে এইভাবে এ্যান্টি-সোসাল তৈরী করার কোন প্রয়োজন নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে আরো দু'একটি কথা বলতে চাই। আজকে পশ্চিমবাংলার খাদ্য সঙ্কটের সামনে দাঁড়িয়ে এই অস্বাভাবিক অবস্থায় গ্রামবাংলার দিকে তাকিয়ে টি, আর, জি, আর'কে ব্যাপকভাবে ছড়িয়ে দিতে হবে। ৫ টাকা থেকে ৫ টাকা টি, আর-এ হাজার পিছু মাটি কাটার ব্যবস্থা করতে হবে, জি, আর-এর অঙ্কও বাড়াতে হবে। গ্রামের ক্ষেতে মজুররা আজকে অনাহার, অর্দ্ধাহারে আছে, তাদের মুখে দুমুঠো অন্ন যোগানোর ব্যবস্থা করতে হবে, কর্মসংস্থানের ব্যবস্থা করতে হবে। তাই আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে অনুরোধ করবো মন্ত্রীসভার জরুরী বৈঠক ডেকে টি, আর, জি, আর-এর ব্যবস্থা যাতে চালু হয় তার চেষ্টা করুন এবং সরকারী নীতিকে বাস্তবে রূপায়িত করবার চেষ্টা করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি জয়হিন্দ্‌।।

**Shri A. H. Besterwitch** ; Mr. Deputy Speaker, Sir, today we are in the midst of very serious discussion on food. Let me first start with levy procurement. The Government issued a circular according to which the levy for irrigated area which was previously 5 acres has jumped to 7 acres and in the non-irrigated areas it is 10 acres. It is good. But what has happened ? The whole levy system has failed because this Government has handed over everything to the hands of the police,—be it levy procurement or dehoarding. Even in the case of people who have got 5 acres of non-irrigated land, there also, the police have tresspassed and taken away their foodgrains. You will be surprised, Sir, that a poor beggar when begging, the small quantity of paddy or rice that he has got by begging is also taken away by the police. Sir, there is another thing. People, carrying 2 kgs./3kgs./ 5 kgs. of rice to the market—that quantity also is being snatched away by the police without giving any receipt. So, where is this rice going ? In fact, in our area in the Jalpaiguri district, there is a daily 'hat' and thousands of kgs of rice are being taken away by the police without any receipt. Is the whole quantity going to Government godown ? No. There is no accounting for that quantity of food grains taken away in this way. Say for instance, out of huge quantity of rice some 25 kgs. are deposited there and the rest goes to the police quarters and are hoarded there. If you can drive a dehoarding measure in the police quarters you will find more rice than what is actually kept by these poor cultivators for their consumption Now, Sir, the M.R. shops are going dry. Even today, I have seen in the newspaper that the rations shops are going dry of foodgrains. How are you going to manage it ? That is the problem. It is no use of making policies when you cannot feed the poors. And if you cannot feed the people why you have taken the responsibility of feeding them ? You should resign. It is no use of sitting here in the Government when you cannot feed the people.

[5-00—5-10 p.m.]

Now, Sir, today when I had been in a Calcutta market I found that the price of rice was Rs. 4.25 paise a Kg. What is it ? I asked the people, " why is this" ? They said, " we purchase rice at Rs. 2.50 paise a Kg. and we have to pay the police eight annas ". I believe that some persons who belong to the banner of the Food Minister get a payment of eight annas a Kg., that is to say the price has come at Rs. 3·50 up to this stage, and for bringing here they have to incure some expenditure for their fooding, etc. So, automatically the price comes to Rs. 4.25 paise a Kg This is the state of affairs. Then again the mustard oil. It was selling at Rs. 6 and Rs. 7 a Kg. when Kashi babu left the Ministry. But, it has jumped up-to double the amount. Why ? It was because, you see in North Calcutta, young people went to these oil merchants and took huge amount of 'chanda' from them

They have recouped the 'chanda' and so the oil price has gone up. The Government assured us that when the new produce of mustard seeds would come in the market the price would come down. Sir, new seeds have already reached and it is now in the hands of the mill owners. But still we are purchasing it at Rs. 12 to Rs. 14 a Kg. Similarly, potato was selling just before the Durga Puja, at Re. 1 per Kg. But soon after Durga Puja it jumped at Rs. 1.50 a Kg. About rupees four lakhs have been collected for Durga Puja from North Calcutta. Then, Sir, I come to kerosene. The price of kerosene is now very high. Can we not get 1 or 2 litres in the ration shops ? Why we are paying Rs. 3 or Rs. 4 a litre in the market. What is reason of this ? If you cannot give half a litre of kerosene oil how, the students who have not got the electric connection and going to pay the high price of this commodity and prosecute of their studies ? You cannot give kerosene oil in the ration shops. You would not get sugar in the ration shops. Even 25 or 30 grams of sugar is not given to the poor villagers through the ration shops. Now there is no rice or wheat in the ration shops in the villages. This is a very sorry state of affairs in West Bengal. Again, I have come to the very same thing that the Government is relying too much on the Centre. They went to Central Government who always wants that West Bengal to feed everybody coming from outside this State, and the West Bengal Ministers go on begging and craving the Central aid with folded hands. Why do you not stop this practice ? Why do you give ration to the people coming out of West Bengal ? It is only for the ration they are coming here in West Bengal. Stop ration to those whoever come from outside West Bengal. Then automatically the people of West Bengal will get plenty of rice and plenty of food. But due to your wrong policy you are not getting them fed. This policy should be discontinued. That is why, in the last Budget Session on food I spoke about State Trading not only in foodgrains but also in all essential commodities and I am still saying that by following the policy you can solve the problem of feeding the people of West Bengal. These should be distributed to the people through the co-operative societies or the licencees that you have got and then you will find that there will be a regular system. Another most important factor which he has said, is that there should be a change in the system of your rationing. Send all the statutory rationing in the villages and let there be M. R. shops in the towns and cities because in towns and cities there are big businessmen, whom you are feeding, who can afford to purchase rice at the rate of even Rs. 20 a kg. Give the poor villagers, the poor working class people whom you always talk about, that food of statutory rationing and then you will find that this blackmarketing which is going on in Calcutta and the sorrounding areas will be stopped. If you want to stop this blackmarketing, the only police to do that is by State trading in foodgrains and essential commodities, and at the same time, changing the method of rationing from towns to the villages—let us go to the villages and not to the towns. With these words, Sir, I request the Hon'ble Minister to be careful. I can assure him that if the policy of the Government has failed, it has failed through the Police Department. They are the persons on whom you have relied and they have cheated you right and left. Sir, here is a letter (holding a letter in his hand)—I think it was addressed to the Chief Minister but there was no answer. This gentleman had about 15 acres of land—10 acres of irrigated land and 5 acres non-irrigated—in 1970, and he sold the irrigated portion of his land in 1971. It is recorded that mutation is made on the persons named to whom he has sold the land and still he is being levied to the tune of about 44 quintals of paddy. Wherefrom he is going to give it ? Is he going to rob or purchase at Rs. 30 a maund in the market and give it to the Government ? He has appealed to everybody but because he happens to be a tribal man that is why there is no chance for him, there is nobody to care for him. Similarly, before I came to Calcutta, I gave three petitions to the Deputy Commissioner as to the high-handedness of the police officers there, but there was no answer. If this is going to be the situation that we are at the mercy of the police, it is a very difficult problem. Actually in Falakata, Madarihat and Birpara the Scheduled Caste, Scheduled

Tribes and the minority communities have been fleeced by the police people. They have not even left a single grain of paddy in their houses—they have taken everything away. From these poor Tribal community people who had no other alternative in 1973 but to give an advance of Rs. 20 a quintal or Rs. 30 a quintal of paddy, those people have taken away everything but no action was taken against them.

[5-10—5-20 p.m.]

Sir, is this the system of dehoarding or procurement or levy that these poor people are going to suffer and the persons who are hoarding are going scot free ? At 12 o'clock in the night a group of people came to me and complained that a man fully drunk and with a revolver in his hand came and aksed them to bring out all the paddy. I informed the Deputy Commissioner about this, but I do not know what has happened. So, your procurement in Birpara, I mean in Jalpaiguri, three/fourth of that procurement is purely by robbing the poor people. By hook or crook the police officers, to make a name or to get promotion, have done this mischief. Sir, where is the land ? They have only 2, 3, 4 or 5 acres of land—non-irrigated land—and their paddies are being taken away. Why ? Sir, Government officials come and count people in their houses. They say, you willt get ration. I am talking of the Tribal people of my area. These Tribal people are given C class cards, meant for the cultivators, but they are actually landless people, and non-Tribal people are given A class and B class cards. Sir, this is the actual state of affairs and still you say you are going to get levy and dehoarding done properly.

Sir, I do not want to take the time of the House. The Chief Minister, Shri Siddhartha Shankar Ray is not in the House. In this letter the man has complained of the high-handedness of the police. Siddhartha Babu has not given any reply to this poor man. I wish a reply to this letter would be given, if action could be taken and I make it the property of the House. I will hand over the paper to you, Sir, now. In fact, the man appealed to the SDO, but the SDO would not accept his petition. He rejected the petition. I think he has written to the Block Development Officer too. He also rejected it. I do not know why the they have rejected it. Is it rejected because he belongs to the Tribal community ? Sir, let me be very, very frank. Although lots of things are being said in the House for the uplift of the Tribal community, I do not think they can be uplifted in this manner. I am giving the letter to you, Sir, and I hope you will give it to the Food Minister for immediate action.

Thank you, Sir.

**Shri Awsini Roy :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য প্রসঙ্গে ব্যয়বরাদ্দের মঞ্জুরীর ব্যাপারে যাবার আগে আমাদের শ্রদ্ধেয় প্রফুল্লদা যে দু একটা কথা বলে গেছেন—যাঁরা পুরান সদস্য আছেন, জয়নাল সাহেব আছেন, সাত্তার সাহেব আছেন—এখন তিনি হয়তো তাঁদের কাছে নুতন নয়, পুরান। পুরান কথার মধ্যে তিনি একটা কথা বলে গেছেন যে স্ট্যাটুটারী এরিয়াটা কমিয়ে দাও। মানে, দায়িত্বটা যত পারো কমিয়ে নাও। তার মানে উনি চেয়েছেন এর যা আগেকার পলিশি, যতটুকু পারো ফ্রি ট্রেড করে দাও, এই কথা উনি বলতে চাইছেন। আমরা ওঁর সঙ্গে একমত নই। আমরা সরকার কর্ত্তৃক খাদ্যশস্য সংগ্রহ সম্পূর্ণ দায়িত্বে এটা নেওয়ার পক্ষে। এবং সমস্ত লোককে বিধিবদ্ধ এলাকাতে আনা, যেমন বর্তমানে আছে তার মধ্যে আরও কিছু এলাকা বিশেষ্ করে খনি অঞ্চল, শিল্পাঞ্চল, এই সব অঞ্চলে বিধিবদ্ধরেশন-এর আওতায় আনা উচিত। কাজেই তাঁর সঙ্গে আমরা একমত নই।

কাজেই আমি তাঁর সঙ্গে একমত নই। তিনি কতগুলি দেশের উদাহরণ দিয়ে গিয়েছেন যেমন ওয়েষ্ট জার্মানী, আমেরিকা, জাপান, এইসব দেশের উদাহরণ দিয়ে গিয়েছেন এবং

সে সম্পর্কে বলছেন যে রাশিয়া, তাকে আমেরিকা থেকে ধার করতে হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি বরাবরই এই সমাজতন্ত্রের কথা শুনলে আতঙ্কিত হন, সেই জন্য ১৯৬৩ সালে তিনি জাপান থেকে ফিরে এসে সমাজতন্ত্রের বিকল্প একটা কিছু এখানে করা যায় কিনা চেষ্টা করলেন এবং

middle peasant economy not the socialistic economy.

এই জিনিষটা পশ্চিমবাংলায় বা ভারতবর্ষে কি করে চালু করা যায় তার জন্য তিনি বলতেন। এখন সোভিয়েত রাশিয়াতে যে জমি আছে সে সম্বন্ধে তিনি বলেছেন, বলতে গিয়ে তিনি মাথাপিছু ৬ একর করে জমির কথা বললেন, অথচ তার কতটা কালটিভেবল, কতটা পাহাড় আর কতটা বরফে ঢাকা সেটা যদি হিসাব করে দিতেন তাহলে ব্যাপারটা পরিস্কার হতো। সোভিয়েত কান্ট্রিতে মাথাপিছু জমি বলে কিছু নেই, সমস্ত চাষের জমি সরকারের, সমস্ত স্টেট সেকটরে। আর ছোট ছোট কিছু ফুলের এবং ফলের অর্চাড আছে, সেগুলি কো-অপারেটিভ সেকটরে আছে। কাজেই ভারতবর্ষের সঙ্গে সোভিয়েত রাশিয়ার যে মৈত্রটি গড়ে উঠেছে, সেটাতে কি করে বিঘ্ন সৃষ্টি করা যায় সেই উদ্দেশ্য নিয়ে তিনি কথাটা বলেছেন। আপনারা সবাই জানেন যে রাশিয়া একটা জিনিষ চেষ্টা করছে, সেটা হচ্ছে ফুড মাস্ট বি ফ্রী। এই ফ্রী ফুড করতে গেলে বাফার স্টকের দরকার এবং খাদ্যটা নিয়ে পুঁজিপতি দেশগুলি যাতে আমাদের মত দেশ বা অন্য যে সব দেশ সবে স্বাধীন হয়েছে তাদের নিয়ে ছিনি-মিনি খেলতে না পারে তার জন্য এবং আমাদের মত দেশ ও অন্যান্য সমাজতান্ত্রিক দেশকে খাদ্যটা যাতে বেশী দামে কিনতে না হয়, তাদের দেবার জন্যই এটা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের সোভিয়েত রাশিয়া যে খাদ্য দিচ্ছেন সেই খাদ্যটা কিসের ভিত্তিতে দিচ্ছেন, না এই খাদ্যটা আমাদের ৪ বছর পর ফেরত দিতে হবে। এখানে বিকৃতটা কোথায় হলো? কাজেই এই-রকমভাবে ভুল তথ্য পরিবেশন করে তিনি সাটেল ওয়েতে বলতে চাইছেন যে, ভারতবর্ষে সমাজতন্ত্র অচল, অন্য একটা কিছু করতে হবে, কাজেই আমি তাঁর সেই কথার বিরোধিতা করছি। দ্বিতীয় পয়েন্ট হচ্ছে প্রটিন, কার্বোহাইড্রেটের ক্ষেত্রে তিনি দেখিয়েছেন যে ২০০০ ক্যালোরী আমাদের প্রটিন দরকার, কিন্তু ওয়েস্ট জার্মানী, আমেরিকা ইত্যাদি দেশগুলির কথাও বললেন যে সেখানে কতটা করে প্রটিন, মাছ কতটা, মাংস বা ঐ জাতীয় প্রটিন কত গ্রাম করে দেওয়া হয় না হয় ইত্যাদির বললেন। কিন্তু তিনি সেখানে রাশিয়ার কথা উল্লেখ করলেন না, করলে তিনি ঠিক করেই জানতেন যে সেটা দেখাতে হবে সোভিয়েত রাশিয়াতে পার ক্যাপিটা ৭০০ গ্রাম থেকে ৮০০ গ্রাম এ্যানিমেল প্রটিন প্রত্যেক লোকে পায়। কাজেই সমাজতন্ত্রকে বিকৃত করার জন্য আমাদের শ্রদ্ধেয় প্রফুল্লদা এই সব অবাস্তব কথাগুলি বলেছেন। আমাদের সদস্য বারি সাহেব কেরালার কথা তুললেন, কেরালায় বরাবরই খাদ্য ঘাটতি আছে, সেখানে ৬।৭ মাসের বেশী প্রকিয়র হয় না, এটা জানা কথা। সেখানে অচ্যুৎ মেনন মুখ্যমন্ত্রী আছেন, সেখানে আপনাদের দলও আছে, অবশ্য আপনাদের দলের মধ্যে কোন্ দল সেটা বলা মুশকিল।

[5-20—5-30 p.m.]

কারণ আপনাদের ভেতরে অনেক রকম উপদল হচ্ছে। যা হোক খাদ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় একেবারে কেঁদে ভাসিয়ে দিলেন যেটা তাঁর দরকার হয়নি এবং বললেন ৩ একর থেকে লেভি করেছি, অন্যান্য স্টেট থেকে কি পাওয়া যায় তার ব্যবস্থা করেছি এবং আদায় করেছি। অর্থাৎ আমার যতটুকু ক্ষমতা তার মধ্যে এই এই করেছি এবং ৭টা জেলাকে দুর্ভিক্ষ জেলা বলে ঘোষণা করেছি প্রাকৃতিক দুর্যোগের জন্য। কাজেই এইভা.ব বলা ঠিক হয়নি। এখন আপনি যে খাদ্যনীতি গ্রহণ করেছিলেন সেই নীতির ব্যর্থতা আপনি আংশিক ভবে স্বীকার করেছেন। এই খাদ্যনীতির মধ্যে কি ছিল। ৭ একর জমির উপর সেচ অঞ্চলে লেভি, উদ্বৃত্ত বাজার থেকে কেনা হবে এবং মিল মালিকরা যেটা সংগ্রহ করবেন তার ৬০ ভাগ নেবেন। আমরা বারবার বলেছি মিল মালিকদের উপরে ভরসা করে যে খাদ্যনীতি করছেন তারা কিন্তু আপনাদের বৃদ্ধাঙ্গুষ্টি দেখাবে। কিন্তু আপনারা সে সব কথা শোনেননি। কতটা তাদের কাছ থেকে করেছেন সেটা এখন আপনারা বলছেন না। আমার জেলায় কতটুকু সংগ্রহ হয়েছে। টারগেট ছিল ৫ লক্ষ মেট্রিক টনের মধ্যে ১ লক্ষ

১০ হাজার প্রায় সাড়ে ২২ পারসেন্ট বর্ধমান জেলা থেকে সংগ্রহ হবে। এখন এক্ষেত্রে আমরা দেখলাম মিল মালিকরা হাত গুটিয়ে বসে আছে। এখন কত আপনাদের সংগ্রহ হয়েছে তার ফিগার নিশ্চয় আপনার কাছে আছে। ডিসট্রিক্ট ওয়াইজ প্রায় ১৮ হাজার তাহলে বড় অংশ ৯০ হাজারের মধ্যে কত না ইন টান অফ রাইস ৩ হাজার—তাহলে ৩ পারসেন্ট মিল মালিকরা দিল না। অথচ আপনারা ওদের এখনও তোয়াজ করে চলেছেন। এ সম্পর্কে আমরা বারবার হুসিয়ারী দিয়েছিলাম যে ওরা চিরকাল আপনাদের বৃদ্ধাঙ্গুষ্টি দেখিয়েছে ওদের উপর ভরসা করবেন না। মুখ্যমন্ত্রীকেও একথা বলেছিলাম। কিন্তু তখন তিনি বলেছিলেন প্রয়োজন হলে আমরা মিল নিয়ে নেব। অথচ খাদ্য শেষ হতে চলেছে, আপনারা একটাও মিল নিলেন না। একটা কথা আপনার কাছ থেকে কয়েকদিনের বক্তব্যের মধ্য দিয়ে শুনেছি খাদ্য সংগ্রহ সি, পি, আই বাঁধা দিয়েছে--অবশ্য সাত্তার সাহেব বলেছেন কিছু কিছু সি, পি, আই সব নয়। এটার উত্তর আমি পরে দেব। নিশ্চয় এটা বিচার করার বিষয় যে সত্যি সত্যি খাদ্যনীতি আমরা ব্যর্থ করলাম কি? এখন বর্ধমানে টাকা ২-৮৫ চাল। অতএব আমরা মনে করি চালের দাম টাকা ২-৮৫তে থাকবে না, সমস্ত খনি অঞ্চলে শিল্পাঞ্চলে টাকা ৩-৫০ পয়সা চালের দাম ফাল্গুন মাসে, কাজেই একটা ভয়াবহ পরিস্থিতি আমাদের সামনে আসছে। আপনারা বলেন সি পি আই বাঞ্চাল করে দিয়েছে। আমি একজন সি পি আই এম এল এ, একটা জেলার সেক্রেটারী, তার জন্য কিছু তথ্য আপনাদের কাছে তুলে ধরতে চাই। আজকে খাদ্যমন্ত্রী মহাশয় যেটা বলেছেন, লিখিত প্রশ্ন সংখ্যা হচ্ছে ১৬৩, লিস্ট নাম্বার ১৯, এতে ৩টি জেলায় কিভাবে লেভি হয়েছে, কত লোকের উপর লেভি ধার্য হয়েছে জানতে চেয়েছিলাম, উনি টোটাল দেননি, উনি ১নং গলসিতে বলেছেন লেভি ছিল ৩৩০ মেট্রিক টন, টোটাল লেভি অবশ্য ৩০০ মেট্রিক টন, এখন আদায় হয়ে গেছে ৪৪৬ মেট্রিক টন অর্থাৎ ১২০ পাসেন্ট। ইওর ফিগার ইজ রং, এটা হবে ৪৯৬, দ্যাট ইজ ৯০ পারসেন্ট লেভি আদায় হয়েছে, আর আপনার হিসাবমত ১২০ পারসেন্ট লেভি আদায় হয়েছে। ২নং গলসিতে ৮০৫ মেট্রিক টন, তার মধ্যে ৮৫২ টোটাল এ্যাসেসমেন্ট, ওটা ৯০ পারসেন্ট, এটাও ভুল। এ্যাডিসনাল লিস্ট যেটা লেভির ধার্য হয়েছিল এই দুটো ব্লককে, এই দুটো ব্লকে প্রায় ২০০ মেট্রিক টন যোগ দিলে ৯০ পারসেন্ট লেভি আদায় হয়েছে। অন্যান্য ব্লকের কথা ভেবে দেখুন

Then you will see that performance of the C.P.I. was to sabotage the food policy

অন্যান্য ক্ষেত্রে কি—গোটা জেলাতে যেখানে ১৮ হাজার মেট্রিক টন, সংগ্রহ হয়েছে লেভি, নন্-লেভি সমস্ত নিয়ে মিল বাদ দিয়ে ৩ হাজার মেট্রিক টন ঐ দুটো ব্লকে হয়েছে তার মানে ওয়ান সিক্সথ অব দি টোটাল ইন দি ডিষ্ট্রিক্ট এইটুকু করা গেছে এবং মাননীয় রাষ্ট্রমন্ত্রী জানেন, আপনি যতটা বাম্পার বলেছেন ততটা হল না। কাজেই ৩০ পারসেন্ট টু ৫০ পারসেন্ট প্রোডাকসান ফল করেছে। এগুলি করা সত্ত্বেও বলছেন, না সি পি আই কিছু করছে না। অন্যান্য ব্লকের কথা বলতাম কিন্তু সময় কম, অন্যান্য বক্তা সেকথা বলবেন। কাজেই এই যে ফুড পলিসি নিয়েছেন গ্রামের গরীব মানুষ ক্ষেত মজুর ছোট ছোট মধ্যবিত্ত, কর্মচারী, এর মধ্যে পড়বে। কাজেই এটা আমাদের একটা মূল কাজ হিসাবে আমরা গ্রহণ করেছি এবং সেজন্য বলছি এ্যাচিভমেন্ট ইজ নট সো ব্রাইট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই খাদ্যনীতির ভেতর দিয়ে খাদ্য সংগ্রহ করতে গেলে আপনারা যেমন কর্ডনিং করেছেন, প্রফুল্লদা বলেছেন রেশন এলাকায় কর্ডনিং করে বাকি এলাকায় তুলে দাও, আমরা সেটা মনে করি না, উদ্বৃত্ত এলাকায় কর্ডনিং করতে হবে। আর যদি কর্ডনিং তুলে দেন তাহলে দুর্গাপুরে কোলিয়ারী বেল্টে যাদের পার ডে ইনকাম ১৪৷১৫ টাকা, তাদের কাছে ২-৫০ পয়সা চালের দাম হলেও তারা চাল কিনতে পারবে, কিন্তু গ্রামের মানুষ সাধারণ মধ্যবিত্ত, যারা কর্মচারী তারা ৩৷৪ টাকা দামে চাল কিনতে পারবে না। কাজেই অন প্রিন্সিপল সারপ্লাস এরিয়া থেকে কর্ডনিং তুলে নাও উইথ কমপ্লিট্লি ডিসএগ্রি ইন দিস রেসপেক্ট।

[5-30—5-40 p.m.]

এটা হচ্ছে, "এলোমেলো করে দে মা, লুটে পুটে খাই"। একথা যাঁরা বলেন তাঁদের কথার অর্থ হচ্ছে বড় বড় মজুতদারদের একটু বাহবা দিয়ে দেওয়া। আমি তাঁদের

বিরোধিতা করছি। আমরা প্রথমেই বলেছিলাম এই যে বানি মিলগুলো রয়েছে তারা বেশী দামে ধান কেনে এবং তারা হচ্ছে ফোরে, এরাই বাজারকে নীচু করে দেয়। আমরা বলেছিলাম আর কিছু না করেন অন্ততঃ প্রোডিউসার এবং নন-প্রোডিউসার এই দুটি ক্যাটিগরি করুন। প্রোডিউসাররা ভাঙ্গাবে এবং নন-প্রোডিউসাররা ভাঙ্গাতে গেলে তাদের পারমিট নিতে হবে এটা করা হয় না। আমরা মুখ্যমন্ত্রীকে বলেছিলাম যে অতীতে পি, সি, সেন এই রকম ব্যবস্থা করেছিলেন যে, বানি মিলগুলোতে টাকার বদলে চাল নেবে। আমাদের রাষ্ট্রমন্ত্রী প্রদীপবাবু বলেছিলেন, এই জিনিসটা দেখব এবং আমরা দেখেছি গলসী দু-নম্বর ব্লকে বানি মিলে চাল সংগ্রহ করা হচ্ছে। মাননীয় স্পীকার মহাশয়, আমরা একটা প্রশ্ন দিয়েছিলাম, প্রশ্ন নং ৫০। এই প্রশ্নটা টেম্থ লিস্টে আছে, নিরঞ্জন ডিহিদার এবং অশ্বিনী রায়ের প্রশ্ন। আমাদের প্রশ্ন ছিল, ইহা কি সত্য যে চাউল সংগ্রহের জন্য কোন কোন জেলায় বানী মিলগুলো হইতে টাকায় ধান ভানার বানীর বদলে চাউলে বানী লওয়ার নির্দেশ সরকার নিয়েছেন? এর উত্তর দিলেন, ফেব্রুয়ারী মাসের শেষ পর্যন্ত মুশিদাবাদ জেলাতে ৭২৬ কুইনটল চাল এই পরিকল্পনায় সংগৃহীত হয়েছে। তা যদি হয় এবং ডিসেম্বর মাস থেকে যদি গলসীতে হয় এবং জানুয়ারী মাসে গলসী ২ নম্বর ব্লকে হয় তাহলে বর্ধমান জেলার কেন সেই এচিভমেন্ট হল না দিস ইজ এ কোশ্চেন অব প্রিভিলেজ। এটা একেবারে চাপা দিয়ে দিলেন। একজন কমিউনিস্ট এম এল এ বলেছেন কাজেই এটা যাতে না হয় সেই জিনিসই তো করলেন। আমি মনে করি দিস্ ইজ মটিভেটেড। এটা কি ডিপার্টমেন্ট বা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট জানতেন না যে দুটি ব্লক থেকে ৬৭০ কুইন্টাল চাল সংগ্রহ করা হয়েছে? গত বছরের মত মানুষ যাতে আমাদের প্রতারক মনে না করে সেইজন্য গলসী দু-নম্বর ব্লকে যারা গরীব মানুষ আছে তাদের ক্ষেত্রে বলে দিয়েছেন ২০০ গ্রাম করে চাল দাও যাতে মানুষের মধ্যে আস্থা ফিরে আসে, মানুষ যাতে বুঝতে পারে যে, সরকার যদি প্রোকিওর করতে পারেন, তাহলে মানুষের সুবিধা হবে। অর্থাৎ মডিফাইড রেশনিং উইল বি গ্যারানটেড, দিস্ ওয়াজ দি প্রিন্সিপল। কিন্তু আপনাদের যদি এরকম অ্যান্টি কমিউনিজম ফোবিয়া থাকে তাহলে সেটাকে কিছুতেই স্বীকার করে নেওয়া যায় না। এ যেন রবীন্দ্রনাথের "ক্ষুধিত পাষাণের" মেহের আলির ভূমিকা। মেহের আলি বলছে, "সব ঝুটা হ্যায়", এঁরাও ঠিক সেই মেহের আলির মত বলছে, "কমিউনিস্ট ঝুটা হ্যাঁয়। আমি মেমারি, পূর্বস্থলী প্রভৃতি জায়গার ১২৬ জন লেভিদারের নাম দিয়েছিলাম।

টোটালি ১২ হাজার কুইন্টাল কেবল মাত্র গলসী ও অন্যান্য জায়গায় লেভী বসিয়েছেন, বাকী কোন জায়গায় বসালেন না, এর জন্য আমাদের পার্টির কর্মীদের নিঃগৃহীত হতে হয়েছে। লেভী লিস্ট তৈরী করার সময় মেমারীতে আক্রমণ করা হয়েছে, লেভী লিষ্ট তৈরী করবার সময় কাংসাতে আক্রমণ করা হয়েছে। লেভী লিষ্ট তৈরীর সময় কাটোয়ার লোকাল কমিটির একজন সদস্য বলরাম ঘোষ তাকে মিসাতে গ্রেপ্তার করা হয়েছে, এবং আপনি যেটা আশা করছেন যে কমিউনিষ্ট পার্টী বিট্রে করেছে সেটা আপনার ফাঁকিবাজী, আপনি বিট্রেড হয়েছেন বাই ইউর ওন কলিগ। আমি তার জবাবে বলছি চার্জ সীট যে দেওয়া হয়েছিল তাতে বলেছে নক্সাল, আমি বলি ৭।৮ বছর ধরে সে কমিউনিষ্ট পার্টীর সদস্য আছে। ওখানকার যারা চাল চোরা কারবারি করে কিরীট সিংহ বলে একজন লোক যার ৬।৭টা ডিলারশীপ আছে, ফুড ডিপার্টমেন্ট যার বিরুদ্ধে কেস করেছে—

(ডিসটারব্যান্স)

"For that the Learned District Magistrate, Burdwan, is fully aware of the fact that the local Jotedars under the leadership of Shri Kiriti Bhusan Singh, in connivance with the police were trying to harras the petitioner as well as other members of the Communist Party of India as was pointed out by the District Secretary of C.P.I. in his letter, dated 16th January to Superintendent of Police, Burdwan.

For that the learned District Magistrate further knew that the petitioner and his party were very keen for the success of the procurement policy through the petition

of levy on the surplus of the produce of the Jotedar and as such the petitioner submitted a list of persons including the said Kiriti Singh who evaded levy to Block Development Officer, Ketugram, but for the interest of the local MLA who was not in favour of the success of the procurement and to feed the clique within the ruling party against the Food Minister ".

আমি বলছি বর্ধমান-এর ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ইজ ফুলী এ্যাওয়ার অব দিস। সুতরাং মিসায় যদি যেতে হয় আপনার ঐ থানার এম এম এ সাহেবকে গ্রেপ্তার করা উচিত, যে আপনার খাদ্যনীতিকে বানচাল করবার জন্য আমার ঐ লোকাল কমিটির মেম্বারকে মিসায় দিয়েছে। কাজেই এই জিনিষটা আছে এবং যে যে লিষ্ট দিয়েছিল সেই লিষ্টও আমরা দেব। ডিস্ট্রিক্ট ম্যাজিসট্রেটকে আমি জিজ্ঞাসা করেছিলাম যে কি করেছেন তিনি বললেন যে আমি এস ডি ও'কে পাঠিয়ে দিয়েছি। কিন্তু এস ডি ও কিছুই করেন নি। বাট আই স্যাল গিভ থ্যাঙ্ক যে কাংসার দুর্গাপুরের এস ডি ও'কে যে যত লিষ্ট দিয়েছি তিনি সেই সমস্ত ডিহোরড করেছেন। আজকে বলছেন যে আপনি বোরো ধানের উপর লেভী করবেন, এখন কেন্দ্রের কাছ থেকে পারমিশান চাইছেন তাহলে তো হবে না। কিন্তু বোরোর উপরে লেভী করতে গেলে--একটু সার-টার-এর দিকে ভাল করে দেখুন। তবেই লোকে দেবে। আমি জানি লোকে রাজিও হয়েছে। তারা বলছে আমাদের যা লেভী বাকী আছে বোরো পেলেই দেব। কাজেই কিছু আপনি সংগ্রহ করতে পারবেন। এখনও সময় আছে—গুজরাটের অবস্থা দেখুন, অন্যান্য জায়গার অবস্থা ভাবুন--ভেবে সময় থাকতে হুশিয়ার হউন। কালকে এক লক্ষ মানুষ বিভিন্ন গ্রাম থেকে এসেছিল--এসে তিন ঘন্ট অবস্থান করল এক্সপ্লানেড এরিয়ায় থেকে বৌবাজার পর্যন্ত। ঐ লোকগুলি ঘুরছিল তাদের উপর কন্ট্রোল এখনও আমাদের আছে, আপনি যদি কিছু ব্যবস্থা না করতে পারেন, আপনি যদি বোল্ডলি ষ্টেট ট্রেডিং না করেন বোল্ডলি যদি সার বীজ না দিতে পারেন তাহলে ঐ লোকগুলি আর আমাদের কন্ট্রোলে থাকবে না--তারা কাল হুসিয়ারী দিয়ে গেছে। সেই হুসিয়ারী থেকে শিক্ষা নিয়ে আপনি যদি নতুন ফুড পলিসি নিয়ে এগিয়ে আসেন তাহলে কমিউনিষ্ট পার্টী জনসাধারণের স্বার্থে আপনাকে সাহায্য করবে এবং গুজরাটের রিপিটেসান পঃবঙ্গে হবে না। এই সতর্কবানী আপনাকে দিচ্ছি।

[5-40—5-50 p.m.]

**Shri Kashi Kanta Maitra :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী তাঁর যে প্রারম্ভিক ভাষণ রেখেছেন, সেই ভাষণ পড়ে আমি খুব নিরাশ হয়েছি। নিরাশ হয়েছি এজন্য যে পশ্চিমবাংলায় যে ভয়াবহ সঙ্কট দেখা দিয়েছে, যে সম্বন্ধে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় খাদ্যমন্ত্রী নিশ্চয়ই আগের দিন তাঁদের উদ্বেগ প্রকাশ করেছিলেন, সে সম্বন্ধে যে সমগ্র ক্যাবিনেট, সমগ্র বিধানসভা, সেই সঙ্গে বাংলাদেশের পাঁচ কোটি মানুষ খুব সজাগ এবং উদ্বিগ্ন তার কোন ছবি, তাঁর প্রারম্ভিক ভাষণে আমি পাইনি। তারপর খাদ্যমন্ত্রী মহাশয় সঙ্কটের প্রতিকারের জন্য কোন সুস্পষ্ট ইঙ্গিত বা আভাস রেখে গিয়েছেন বলে আমি মনে করি না। আমি খাদ্য-মন্ত্রীকে বলবো যে তিনি তাঁর জবাবী ভাষণে অন্ততঃ সে সম্বন্ধে কতকগুলি ইঙ্গিত রাখবেন। মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রদ্ধেয় প্রফুল্ল চন্দ্র সেন, তাঁর দীর্ঘদিনের অভিজ্ঞতায়, বর্ষীয়ান রাজনৈতিক নেতার অভিজ্ঞতার ভিত্তিতে অনেকগুলি কথা বলে গেলেন। তাঁর সঙ্গেও কিন্তু আমি একমত হতে পারলাম না। আজকে মানুষকে সুষম খাদ্য খাওয়ার কথা বলা, আমি মনে করি, একটা প্রচণ্ড প্রহসন বা তামাসা ছাড়া আর কিছু নয়। আজকে একজন মানুষ, ক্ষেতমজুর এক টাকা চার আনাও রোজগার করতে পারে না, যেখানে ৪৪ লক্ষ লোক বেকার, সেখানে কি করে সুষম খাদ্যের কথা চিন্তা করেন, আমি ভেবেও পাই না। এখানে মেরি এ্যান্টোনিয়েটের কথা মনে পড়ে। মানুষ রুটি না পেয়ে যখন তাঁর কাছে মিছিল করে গেছল, তখন তিনি জিজ্ঞাসা করেছিলেন, এঁরা কি চায়? যখন জানতে পারলেন যে এঁরা রুটির দাবী নিয়ে এসেছে, তখন তিনি এই বলেছিলেন যে এরা যদি রুটি না পায় তাহলে কেক্ খাক। আজকে যদি প্রটিন খাদ্য খাবার কথা বলেন,

তাহলে রুটির বদলে কেক্ খাক, সেইরকমই শোনায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে বলতে চাই যে সমগ্র খাদ্যনীতি দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য ব্যর্থ হতে চলেছে। মাননীয় খাদ্যমন্ত্রী, সমগ্র মন্ত্রী মন্ডলী, রাজনৈতিক দল, সকলে মিলে যদি খাদ্যমূল্য বৃদ্ধি প্রতিরোধের জন্য প্রয়াস না করা হয়, তাহলে এই খাদ্যনীতি সফল হতে পারে না। আজকে বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করছি, পশ্চিমবাংলার মানুষ আজকে কি ভাবছে? গুজরাটের পর, বিহার, তারপর উত্তর প্রদেশ, তারপরই বুঝি পশ্চিমবাংলা? আজকে পশ্চিমবাংলার মানুষ ভীত, ভাবছে আবার বুঝি পশ্চিমবাংলায় হতাশা, হিংসা, হত্যা ও হানাহানিতে ভরে উঠবে। মানুষ জিজ্ঞাসা করছে--হিংসা, সন্ত্রাসবাদী ঘৃণ্য রাজনীতি কি এখানে আসবে? আজকে ১৩ টাকা কেজি সর্ষে তেলের, এটা কি হিংসা নয়? ডালডার কিলো ১৮ টাকা, এটা কি হিংসা নয়? সাড়ে তিন টাকা কেজি ডালের, এটা কি হিংসা নয়? ভুট্টোর আটা আজকে ২.৫০ টাঃ।২.৬০ টাকা প্রতি কিলো, এটা কি হিংসা নয়? আমি জিজ্ঞাসা করি বস্তীর একখানা ঘর--পাঁচ হাত বাই ৬ হাত, এইরকম একখানা ঘরে ৫।৬।৭ জন লোক বাস করে, আর তার পাশেই ছবির মত বাড়ী, পিকচার প্যালেস, সেটা কি হিংসা নয়? হিংসার দিক আছে। আজকে আমাদের এসব ভাবতে হবে, যদি না ভাবেন, তাহলে আত্মসন্তুষ্টির চোরাবালিতে মুখ গুঁজবার চেষ্টা করছেন। আমি খাদ্যমন্ত্রীকে বিশেষভাবে অনুধাবন করতে বলি যে যদি চাষীকে ন্যায্য দামে খাদ্য না দিতে পারেন, তাহলে প্রকিওরমেন্ট সাকসেসফুল হবে না, হতে পারে না। মাননীয় খাদ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করি, অতীতের অভিজ্ঞতা থেকে তিনি এই হাউসে তাঁর জবাবী ভাষণে রাখবেন, ১৯৬৫-৬৬ সালে কৃষি উৎপাদন কি ছিল, প্রকিওরমেন্ট কি হয়েছে, তার সঙ্গে সঙ্গে এই হিসাবটাও দেবেন, সেই সময় ওপেন মার্কেট প্রাইস কি ছিল এভারেজে, প্রডাকশন কত ছিল ১৯৬৫-৬৬ সালে, ১৯৬৬-৬৭ সালে, ১৯৬৭-৬৮ সালে, ১৯৬৮-৬৯ সালে, ১৯৬৯-৭০ সালে, ১৯৭০-৭১ সালে, ১৯৭১-৭২ সালে, ১৯৭২-৭৩ সালে এবং ১৯৭৩-৭৪ সালে--এই হিসাবটা দিন।

আমি অশ্বিনীবাবু ও মাননীয় সি, পি, আই বন্ধুদের বলছি পলেটিক্স নিশ্চই থাকবে, এর মধ্যে অন্য কোন উত্তেজনার প্রশ্ন নেই। আজকে আমাদের ডিসপেসেন্টলি ভাবতে হবে। কলেসীয়াল স্কোপ নেই--কারণ যে সঙ্কট আমাদের দাঁড়িয়েছে। আমি জিজ্ঞাসা করছি আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রী পি, সি, সেন মহাশয়কে এর আমলে ৫ লক্ষ ৪৪ হাজার টন চাল প্রকিওর হয়েছিল তা কি আপনারা জানেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কি জানেন না যে ১৯৬৬ সাল ছিল খাদ্য আন্দোলনের বৎসর। আমার নদীয়া জেলায় ভয়াবহ খাদ্য আন্দোলন হয়েছিল। সে আন্দোলনে আমরাও গ্রেপ্তার হয়েছিলাম। আমরা তৃতীয় শ্রেণীর আসামী হিসাবে জেলে ছিলাম। খাদ্য আন্দোলন পশ্চিমবাংলার সর্বত্র হয়েছিলো। কেন? ৫ লক্ষ টনের উপর তো প্রকিওরমেন্ট হল, তবে কেন চালের দাম বাড়লো। আজকে রাজনীতিকদের এই কথা সিরিয়াসলি ভাবতে হবে। আমাদের খাদ্যমন্ত্রী মহাশয়কে খুব সিরিয়াসলি ভাবতে হবে। আমাদের পাবলিক ডিষ্ট্রিবিউসান সিষ্টেমের কথা ভাবতে হবে। আপনার কমিটমেন্ট বেড়ে যাবে, এবং সে কমিটমেন্টে যদি আপনি বলতে না পারেন তাহলে ভয়াবহ সঙ্কট হবে। আমাদের মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় বলেছেন যে গত বৎসর এই সময় আরামবাগে চালের দাম ওপন মার্কেটে ছিল ১-১০, আর আজকে খোলা বাজারে চালের দাম ২-৮০।৮৫, কেন হল? গত বছর তো এমন সময় ১ হাজার ৩০।৩১ টনের বেশী প্রকিওরমেন্ট হয়নি। গত বছর তো প্রকিওরমেন্ট কম হয়েছিলো। প্রকিওরমেন্ট কম হয়েছিলো তাহলে গত বছর ওপন মার্কেটে প্রাইস ছিল ১-১০-তা থাকলো কি করে ও ওপন মার্কেটের এ্যাভারেজ ১-৩২ হল কি করে? আর আজকে প্রডাকসান বেশী হয়েছে তাহলে প্রকিওরমেন্ট প্রায় তাই হল, আর ওপন মার্কেটে চালের দাম এরূপ হয়ে দাঁড়াল কেন? আজকে নদীয়ায় ৩-৫০ চালের দাম। বর্ধমানের মণ্ডেশ্বরের এসরাজ শেখ আমার কাছে এসেছিলেন, তিনি যে দাম বললেন তা আমি বলবো না বললে বলবেন যে বর্ধমানের গ্রামে চালের দর এত নয়--সেখানে দাম কমে গেছে। আজকে মেদিনীপুরে চালের দাম বেড়ে গেছে কেন এটা হচ্ছে? এটা আজকে আমাদের ভাবতে হবে। আজকে আমাদের আর একটা কথা ভাবতে হবে যে খোলা বাজারে চালের দাম যখন বাড়ে তখন চাষীকেও খোলা বাজার থেকে চাল কিনে খেতে

হয়। আজ আপনারা সেখানে প্রকিওরমেন্ট করতে বলছেন তাকে ডেমক্রেটিক সিস্টেমে যত দিন বিশ্বাস করবেন ততদিন তাকে বলতে হবে, স্যার, তাকে পারসিউড করতে হবে—বুঝিয়ে বলতে হবে। সেইজন্য আমি বলছি যে যে সমস্ত দেশ সমাজতন্ত্রের দিকে এগোচ্ছে—যাদের কথা বল৷ হয়েছে তাদের ইনফ্রাস্ট্রাকচার আছে, পলেটিকাল এ্যাডমিনিস্ট্রেসান আছে। তারা এইসব পারে। এই সব কথা অশ্বিনীবাবু জানেন। আমি আলোচনায় যেতে চাই না। কোথাও ডিবেট হলে বলা যায়,। প্রত্যেক টোটালেরিটিয়ান কানট্রি যে পথে তারা গেছে হয় দেশেকে সে পথ নিতে হবে না হয় সমস্যা সমাধানের জন্য অন্য পথে আমাদের যেতে হবে। বলা হয়েছে চায়নায় অনেক কাজ হয়েছে, সোভিয়েত ইউনিয়ানে অনেক কাজ হয়েছে, কিউবায় অনেক কাজ হয়েছে। ঠিক, কিন্তু অস্বীকার কেউ করতে পারেন যে,

Every branch of economic life was militarised.

প্রত্যেকটা জায়গায় প্রত্যেক লেবার—

Labour Welfare that was Trotsk's life, that was Stalin's life.

পরে শেষ কালটায় বুখারিন সেখান থেকে সরে গিয়েছিলেন। কুশ্চভ সেখান থেকে সরে গেছেন, কোসিগিন, ব্রেজনেভ সেখান থেকে সরে গেছেন। করেছেন তারা, এইভাবে তারা ইনফ্রাস্ট্রাকচার করে তারা সে প্রকিওরমেন্ট করতে গেছেন। তারা সাকসেসফুল হতে পেরেছেন? পারেন নি। এইজন্য আমি বলবো হয় আপনাকে ইকনমিক জেমেজার দিয়ে এবং পলেটিক্যাল মেজারে এই সমস্যার মোকাবিলা করতে হবে, আর আদার অলটারনেটিভ হচ্ছে জবরদস্তি ব্যবস্থা। সেদিন কাগজ খুলে দেখলাম যে এই প্রথম চাষীর মাঠে ভারি বুট পরে সশস্ত্র পুলিস বাহিনীর পদচারন। আমি জিজ্ঞাসা করছি তাতে আপনি একজনও জোতদার যাদের বিরুদ্ধে এত ধিক্‌কার দেওয়া হয় তাকে স্তব্ধ করতে পেরেছেন? চোরাকারবারির স্বর্গ বন্ধ করতে পেরেছেন? স্মাগলিং বন্ধ করতে পেরেছেন? আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কথা জানি, তিনি খুবই উদ্বিগ্ন। সেদিন কাগজে পড়লাম যে তিনি দার্জিলিং থেকে মিটিং করে ফিরছিলেন, তিনি শিলিগুড়িতে সাংবাদিকদের বলেছেন যে, পশ্চিমবাংলায় প্রায় আনুমানিক ২ কোটি টাকা মূল্যের চাল নেপালে চলে গেছে। তিনি চেষ্টা করেছিলেন এবং বোধ হয় এখনও চেষ্টা করছেন। বিহার গভর্ণমেন্টকে তিনি বলেছেন। তিনি বলেছেন যে ভারতের এই চাল নেপালে লুকিয়ে রেখেছে কয়েকজন রাইস কিং। এই চাল আনবার জন্য আমাদের ট্রানজিট পারমিট দাও, পশ্চিমবাংলায় ঐ চাল আসুক। তা তিনি এখনও করতে পারেন নি। তিনি চেষ্টা করছেন তা আমরা কাগজে দেখছি। তারা এ্যপ্রিসিয়েটও করেছে। কাশীকান্তবাবু বললে হয়তো এ কথার গুরুত্ব থাকতো না। খোদ মুখ্যমন্ত্রী যিনি স্বরাষ্ট্র দপ্তরেরও মন্ত্রী ও রাষ্ট্রের কর্ণধার তিনি এই কথা স্বীকার করেছেন। প্রায় ২ কোটি টাকা মূল্যের চাল কয়েকজন রাইস কিং-স্মাগলার নিয়ে চলে গেল। মাননীয় সদস্য শ্রীসত্যরঞ্জন বাপুলি মহাশয়, তিনি একটা ভয়াবহ তথ্য আজ তুলেছেন। আমি আইনজীবি হিসাবে বলছি, আমার কানে শোনা, মুর্শিদাবাদ জেলার ব্যাপার—সাত্তার সাহেব নেই তাহলে তিনি উত্তর দিতেন, —শুনলে অবাক হবেন পুলিসের তান্ডবের কথা। ক্ষেতমজুর মাঠে কাজ করে রান্না ভাত, পান্তা ভাত ইত্যাদি নিয়ে আসছে তাদের পুলিশ মিস৲য় আটকেছে। জাষ্টিস বড়ুয়া এবং জাষ্টিস চন্দ্রর কোর্টে হেবিয়াস কার্পাস করে তাদের জামিনে খালাস করা হয়েছে।

[5-50—6-00 p.m.]

যেখানে ক্ষেত মজুররা সারাদিন কাজ করে পান্তা ভাত রান্না করে নিয়ে যায় তাদের ধরা হচ্ছে স্মাগলার বলে। আর এইরকমভাবে যারা পাচার করে তাদের কিছু হচ্ছে না। এই ধরণের এ্যাডমিনিস্ট্রেটিভ একস্ট্রাঅডিনারি মেসারস এতে কিছু করা যায় না। এখানে মাননীয় অশ্বিনীবাবু আছেন, শ্রীমতী মিত্র আছেন, হরশঙ্করবাবু আছেন। আজকে আমি আসবার সময় দেখছিলাম লেট হিসট্রি আজ। তাতে আমি দেখছি ষ্ট্যালিনের মতো জবরদস্ত লোক, তিনি নিজে বলছেন, যখন ১৫ পার্টি কংগ্রেসে এই তথ্য এল, আমরা চাল গম কি করে প্রকিওর করবো, তখন প্রশ্ন হল আমরা যদি জবরদস্তি না করি তাহলে

উপায় নেই বাঁচবার। বুখারিন চেয়েছিলেন জবরদস্তিতে নিয়ে এস সব, আরও অনেকে চেয়েছিলেন জবরদস্তিতে নিয়ে আসতে, ষ্ট্যালিনের মতো জবরদস্ত ব্যক্তি তিনি কি বলছেন শুনুন,

Those comrades are wrong who think that we can and should do away with the kulaks by administrative fiat by the GPU : write the decree, seal it, period. That is an easy method but it won't work. The kulaks must be taken by economic measures in accordance with the Soviet legality. And Soviet legality is not an empty phrase. Of course, this does not rule out the application of some administrative measures against the kulaks. But administrative measures must not replace economic ones.

১৫ পার্টি-কংগ্রেসে ষ্ট্যালিনের নিজের বক্তব্য।

Sokol'nikov said, " We must not think that the peasants reserves are a sign of some kind of kulak war against the prolitarian economic system and that we should launch a crusade to take them away. If we do this, we will only be returning to the policy of forced requisition practised during the civil war.

তখন মিকোয়ান বলছেন,

A.I. Mikoian discussed the problem of grain procurement in greater detail. He argued that inbalance of prices on manufactured and agricultural products was the main reason for peasant reluctance to sell grain. He urged a determined effort to bring large supplies of low priced manufactured products into the village, even at the expense of temporary shortages in the cities. Only in this way could the peasants be persuaded to part with their grain.

এবং মিকায়ানোর বক্তব্যই প্রস্তাব আকারে গৃহীত হল। আজকে হয়তো বোরো ধানের উপর লেভি করতে যাচ্ছেন। কিন্তু আপনি ফিজিক্যাল ইমপিউটের কথা ভাবছেন না। আপনি চাষীকে জল দেওয়ার ব্যবস্থা করুন, সার দেওয়ার ব্যবস্থা করুন, পেসটিসাইড দেওয়ার ব্যবস্থা করুন, ইনসেকটিসাইড দিন। তা যদি না করেন কিন্তু ভয়াবহ পরিস্থিতি দেখা দিতে বাধ্য। দ্বিতীয়তঃ, একটা মৌলিক প্রশ্ন রাখছি। আমি চাই এবং অনুরোধ করছি মুখ্যমন্ত্রীকে দলের নেতা হিসাবে এবং হাউসের নেতা হিসাবে এবং সদস্যদের অনুরোধ করি তাঁরা এটা বিবেচনা করে দেখবেন। এই সেসানে যদি সম্ভব হয় চেষ্টা করে দেখতে অনুরোধ করি। একটা ধারণা আমাদের হয়ে গিয়েছে ধানের দাম আমরা বাঁধবো কি করে, কেন্দ্র করে দিয়েছে। আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি এবং আইনজীবী হিসাবে বলছি এগ্রিক্যালচারাল প্রাইসেস কমিশন তারা রেকোমেণ্ড করেন, রেকোমেণ্ডেটরী বডি, গম এবং চালের দাম তারা নির্ধারণ করে দেন। চীফ মিনিষ্টারস এবং ফুড মিনিস্টারেস কনফারেন্স বছরে দুবার করে হয়। সেখানে ডিসিসান নেওয়া হয় একটা হুইট সম্পর্কে আর একটা রাইস সম্পর্কে। এইবার দেখলাম মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার হয়ে বক্তব্য রেখেছেন তিনি জোরালোভাবে বলেছেন ৮৬ লক্ষ বিধিবদ্ধ রেশনিং এলাকায় খাওয়াবার পূর্ণ দায়িত্ব কেন্দ্রকে নিতে। আমি মনে করি তিনি খুবই যুক্তিযুক্ত কথা বলেছেন এবং সমগ্র হাউস তাঁর সঙ্গে এই ব্যাপারে একমত। এটা করতেই হবে। কিন্তু কাগজে দেখলাম সমস্ত দায়িত্বটা দেওয়া হল কেন্দ্রীয় খাদ্যমন্ত্রকের উপর—তারা ঠিক করবেন কিন্তু আমি বলছি তিনটে সারপ্লাস ষ্টেট—উদ্বৃত্ত রাজ্যের চীফ মিনিষ্টার তাঁদের

Prior consultations and political confabulations were done between the three Chief Ministers of three surplus States—Haryana, Punjab and Uttar Pradesh. The wheat provinces were so very powerful that ultimately they will have the concessions made in their favour. In West Bengal, are we so helpless.

পাঞ্জাব, হরিয়ানা এবং উত্তরপ্রদেশ তারা ঠিক করছে, হুইট লবি তারা ঠিক করছে। ভারতবর্ষ,

Permanently rice consuming country, not wheat consuming country.

আজ আমরা অন্নভোজী। আমাদের রাজ্যের চালের কি ধানের কি দাম হবে সেটা কারা ঠিক করবে? আমাদের কি লবি নেই। যদি না থাকে রাজ্যসরকার আইন করুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্যমন্ত্রীকে বলছি তিনি মুখ্যমন্ত্রী এবং অন্য মন্ত্রীদের স আলোচনা করতে পারেন। আমি ভাবছি এই জিনিষটাই বেশি করে বলার প্রয়োজন অ রাজ্যের স্বার্থে, রাজ্যবাসীর স্বার্থে।
সেটা হোল এই যে,

Article 246. " Notwithstanding anything in clause (3), Parliament, and subje to caluse (1), the Legislature of any State also, have power to make laws with respe to any of the matters enumerated in List II in the Seventh Schedule in this Cor titution referred to as the " Concurrent List ".

এই কংকারেন্ট লিষ্টে কেন্দ্রের এবং রাজ্যসরকারের ক্ষমতা আছে। এই কংকারেন্ট লিষ্টে আইটেম নং ৩৩ দ্বারা ফুডষ্টাফ'এর প্রাইস ঠিক করতে পারে। তারপর আমি আপন দৃষ্টি আকর্ষণ করছি আর্টিক্যাল ২৫৪ সাব-আর্টিক্যাল(২) তাতে বলছে,

" Where a law made by the Legislature of a State with respect to one of t matters enumerated in the Concurrent List contains any provision repugnant the provisions of an earlier law made by Parliament or an existing law with respe to that matter, then, the law so made by the Legislature of such State shall, if has been reserved for the consideration of the President and has received his assen prevail in that State ".

অর্থাৎ কেন্দ্রের যদি আইন থাকে—এগ্রিকালচ্যারাল প্রাইস কমিশন বলুক, কেন্দ্রীয় খাদ মন্ত্রক বলুক আমি আইনজীবী হিসাবে এবং আমার ব্যক্তিগত অভিজ্ঞতা যদি কিছু থেকে থাকে তা থেকে আমি বলছি আর্টিক্যাল ২৫৪-এতে আমরা ধানের দাম ফিক্স, জুটের দা ফিক্স করতে পারি। এই বিধানসভায় আইন পাশ করে প্রেসিডেন্টের কাছে পাঠান প্রেসিডেন্টের এ্যাসেন্ট উইথহোল্ড করবার কারণ নেই। রেমুনারেটিভ প্রাইস যেটা সর্টফ সেটা মেকআপ করতে পারি। এ বিষয়ে ইনপুট দেবার ব্যবস্থা করতে হবে। আমি বলছি এসেনসিয়্যাল কমডিটি এ্যাক্টের সেকসন থ্রি এন্ড ফাইভ-এতে পাওয়ার অব ডেলি গেসন, ষ্টেট বেনিফিট করতে পারি তা রয়েছে। রাজ্যসরকার দাম বেঁধে দিতে পারেন রাজ্যসরকার যদি মনে করেন কেন্দ্রের কোন আমলার বা খাদ্যমন্ত্রীর মিষ্ট ভাষণে উপর নির্ভর করে তাঁরা বাঁচবেন তাহলে আমি বলতে পারি যে তাঁরা খুব ভুল করবে এবং এটা খুব ভুল কাজ হবে। সমস্ত জিনিসের দাম বাড়ছে ইনটারন্যাশন্যাল মার্কে ক্রমশঃ হাই হচ্ছে সেখানে ঐ ৭৩ টাকা দাম বেঁধে দিয়ে বসে থাকা—এটা কখনই হ পারে না। আপনি জানেন গমের দাম ইনটারন্যাশন্যাল মার্কেটে পার কুইনটাল ২০০ টাক এবং শুনছি নাকি আরও বেড়ে গেছে, খাদ্যমন্ত্রী মহাশয় ভুল হলে সংশোধন করে দেবেন কানাডা, অষ্ট্রেলিয়া, মাকিন যুক্তরাষ্ট্রে সেখানে এই দর। আর আমরা এখানে ৭২ টাক হোলসেলে দিচ্ছি রিটেলে যেটা ১০৩ টাকা করে আমরা পাচ্ছি। সেখানকার ফারমার এতে লাভবান হচ্ছে এবং আমি আমার অভিজ্ঞতা থেকে বলছি যে ১৯৭২ সালে এই গমে উপর ১৩০ কোটি টাকা সাবসিডি দিয়েছে কেন্দ্রীয় সরকার।

What does it mean ? I say with all humility and beg of the members of the Hou as also the Ministry to realise this point. What does this mean ? This spendir of Rs. 130 crores as subsidy on wheat means transfer of resources from outsid wheat consuming States to the surplus States. Therefore it is the surplus State of Punjab, Haryana and U. P. which are progressing at the cost of rickettin peasantry of Bengal, Bihar, Orissa, Tripura and Assam.

এইভাবে অভাব হবে। মাকিন যুক্তরাষ্ট্র বিক্রি করছে ২০০ রিটেলে আর আমরা সেখানে ১৩০।১৪০ কোটি টাকা সাবসিডি দিচ্ছি। তাহলে এই ৭২ টাকা দিবে—এইভাবে কি বাংলা

পেজেন্ট্রিকে বাঁচানো যাবে? বাংলার ইকনমিক আবার বাঁচানো যাবে যদি আমরা এই-দিকে নজর রেখে ব্যবস্থা অবলম্বন করি এবং তাতে মুখ্যমন্ত্রীর যে উৎকণ্ঠা, যে উদ্বেগ তা থেকে তিনি রেহাই পাবেন। আজকে সেদিকে আমাদের যাওয়া দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালে একটা কমিশন বসানো হয়েছিল,

Committee on quality control of foodgrains.

আমি জানি না মাননীয় সদস্যরা এ বিষয়ে গভীর মনোযোগ দিয়েছেন কিনা--তবে আমি মুখ্যমন্ত্রী এবং রাষ্ট্রমন্ত্রী তথা খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি সেই রিপোর্টের ৯২ পৃষ্ঠার প্রতি--আমি সেটা পড়ছি,

The State of West Bengal cannot depend for all times on the Centre and on the other States to feed its 4.44 crores people. In West Bengal, Jute is cultivated on 12 lakhs acres of land. Output of Jute on the land is estimated at 3 crores maunds, price of which at the market rate of Rs. 55 per maund, the value comes to Rs. 165 crores. I pause here for a moment, Sir,

আপনি জানেন এটা যখন লেখা হয় তখন পাটের দাম ৫৫ টাকা ধরা হয়েছিল, এখন কেন্দ্রীয় সরকার ৭৫ টাকা বেঁধেছেন।

[6-00—6-10 p.m.]

"From authenticated figures published, it is seen that in particular case farmers produced 4.5 metric tonnes of rice and 3 metric tonnes of wheat on each acre. If we consider production at the rate of 3 tons of rice per acre on 12 lakhs acres the figure comes to 36 lakhs metric tonnes, the value of which at the rate of Rs. 1,000 per metric tonne arrived at Rs. 360 crores."

৩৬০ কোটি টাকা পশ্চিমবঙ্গের গ্রামবাংলার কৃষকের পকেটে আসবে।

"If intensive cultivation with scientific method is adopted, this State will not only be able to wipe off the deficit but will convert this hungry West Bengal into a surplus State and will save exporting Rs. 210 crores annually, only under import seeds of rice and wheat. Besides rice and wheat, West Bengal imports pulses between six to eight lakhs metric tonnes and mustard oil to the extent of four lakhs tonnes approximately. The value of eight lakhs tonnes of pulses at the rate of Rs. 2,000 per ton comes to Rs. 160 crores and of four lakhs tonnes of mustard oil at the rate of Rs. 5,000 per ton comes to Rs. 200 crores."

লাষ্ট অবজারভেন্স হচ্ছে,

"The replacement of jute cultivation by rice, wheat, pulses and mustard seed cultivation should be the last resort, but this will be the only way to save millions of lives and stop economic drainage."

অর্থাৎ তারা বলছেন এই যদি না করতে পারা যায় তাহলে কখনই বাংলাকে আমরা বাঁচাতে পারব না। তাই আমি আজকে অনুরোধ করব মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে এই বিষয়ে আপনারা চিন্তা করুন, আজকে একটা ভয়াবহ অবস্থার দিকে যাচ্ছে। যদি আমি মনে করি এটা আত্মসন্তুষ্টির ধারণা--এই ধারণা আসা স্বাভাবিক। লেট দি ডগ্‌স বার্ক, দি ক্যারাভ্যান উইল গো অন, কুকুর যারা ঘেউ ঘেউ করছে করুক, রথ এগিয়ে চলছে, চলবে, এই মানসিকতা আসতে পারে। এই মানসিকতা আসতে পারে যা হচ্ছে ইগনোর ইট। কিন্তু তারপরেও মানসিকতা আসতে পারে সেটা হচ্ছে স্পিরিট অব দি বেলি--কিন্তু মানুষ যখন ক্ষুধার্থ হয়ে উঠবে, তখন কোন যুক্তিই শুনতে চাইবে না। তাই মানুষকে বাঁচাবার জন্য আমি খাদ্যমন্ত্রীকে অনুরোধ করব এই ভয়াবহ অর্থনৈতিক পরিস্থিতির মোকাবিলা করবার জন্য, দ্রব্যমূল্য রোধ করবার জন্য কংক্রিট প্রোপোজালস নিন। আমি বলছি যখন জনতা নরম বাজার গরম, যখন জনতা গরম বাজার নরম। জনতা গরম

হলে সারা ভারতবর্ষ থেকে কোর্স গ্রেনস আসবে, ফুড কমিশনারকে জিজ্ঞাসা করবেন, তিনি এ্যাডভাইসার, এ্যাডভাইস দেবেন। আমরা চীৎকার করেছিলাম সারা ভারতবর্ষের লোক মরে যাচ্ছে ক্ষুধার জন্য, এত বাজরা, জোয়ার, ভুট্টা, হয়েছে ছেড়ে দাও, বাংলায় কিছু আসুক, মহারাষ্ট্র, গুজরাটে কিছু যাক। আপনি শুনলে অবাক হয়ে যাবেন স্যার, বলল না হোল ইন্ডিয়া ওয়ান ইকনমিক জোন, পারমিট সিসটেম, যেতে দেওয়া হল না। আর আজ গুজরাটে সেই আন্দোলন হল, ক্ষুধার্থ মানুষ যখন ফেটে পড়ল, প্রচণ্ড বিস্ফোরণ হল' সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রক বললেন এখন ভুট্টা, জোয়ার, বাজরা, মাইলো, অবাধে যেতে পারবে--এই যে রাজনীতি, যে প্রেসার দিলেই কাজ হবে, এটা দূর করা দরকার। পরিশেষে আমি বলব ভয়ার্ত, ক্ষুধার্থ মানুষ আজ আমাদের কাছে বিচারের জন্য এসেছে। আমার একটা এ্যানালজি দিচ্ছি। ডুবন্ত জাহাজ, একটি মানুষ। আমার যা ধারণা তাতে মনে হয়েছে পশ্চিমবাংলা যেন এই ধরণের একটা যাত্রীবাহী জাহাজ ঝড়ের সামনে পড়েছে, প্রচণ্ড উত্তাল তরঙ্গ, কোথায় তীর, কেউ কাউকে দেখতে পাচ্ছে না। ভাবছিল হয়ত বাহিরের তটভূমির সঙ্গে যোগাযোগ রাখতে পারা যাচ্ছে না, হয়ত তলিয়ে যাব, হয়ত ডুবে যাব, হয়ত কেউ খোঁজ রাখবে না। তাই যাবার আগে আশঙ্কায় বোতলের মধ্যে থেকে, আপনি জানেন স্যার, যাত্রীবাহী জাহাজ থেকে যাত্রীরা যেমন বোতলের মধ্যে এস, ও, এস, স্ক্রিবলড মেসেজ পাঠায় ঠিক সেইরকম স্ক্রিবলড মেসেজ তারা পাঠিয়েছেন। তটভূমিতে ঢেউ-এর দ্বারা তাড়িত হয়ে আজকে এইখানে এসে পড়েছে। তাই আমি আমাদের দলের সমস্ত কর্মী সবাইকে অনুরোধ করব যে আসুন আমরা দরদী মন দিয়ে ঐ বেলাভূমে তটভূমে দাঁড়িয়ে দেখি ঐ কূপের মধ্যে, ড্রিফ্‌টউতের মধ্যে, ঐ ভগ্নাবশেষের মধ্যে বোতলের সেই স্ক্রিবলড মেসেজ এসেছে বাংলাকে বাঁচাবার জন্য, ক্ষুধার্থকে অন্ন দেবার জন্য, বেকারী দূর করবার জন্য সেই আর্তনাদ করে পাঠিয়েছে, এটাকে যেন কোন পলিটিক্স হিসাবে না দেখেন। আমি অশ্বিনীবাবুকে বলব রাশিয়া, চীন, ভারতবর্ষের প্রশ্ন ছাড়ুন, সোবার পলিটিসিয়্যান্স হিসাবে আজ আসুন সকলে মিলে ঐক্যমত হিসাবে এগিয়ে যাই। মুখ্যমন্ত্রীকে বাজেট বক্তৃতার সময় যে কথা বলেছিলাম আজ আবার সেই কথা বলছি এই অগ্নিগর্ভ পরিস্থিতিতে আপনি এগিয়ে আসুন, নেতৃত্ব দিন, সমস্ত বামপন্থী দলকে ডাকুন, সর্বদলীয় কমিটি করুন যেমন কিনা প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী করেছেন, করে এই খাদ্য সমস্যাকে রাজনীতি, দলীয় রাজনীতির উর্দ্ধে রেখে সমস্যা সমাধানের ডাক দিন--জয় হিন্দ্।।

**Shri Saradindu Samanta :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে কাশীবাবু যে বক্তব্য রাখলেন তা শুনলাম এবারে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, আমাদের পাশেই বিহার স্টেট, সেখানে লেভি সিসটেমে ধানের যে দর বাঁধা হয়েছে সেটা হচ্ছে ১০৫ টাকা পার কুইন্ট্যাল, আর আমাদের এখানে ৭২।৭৩ টাকা কুইন্ট্যাল। জলেশ্বরে যেখানে দাম ১।৫০ থেকে ১।৬০ পয়সা সেখানে আমাদের মেদনীপুর জেলাতে চালের দাম কোথাও ৩ টাকা, কোথাও ২।। টাকা কোথাও ৩।। টাকা কোথাও ২ টাকা---কেন এটা হয়েছে? স্যার, আমরা যখন লেভির কথা চিন্তা করে সরকারী ভাণ্ডারে ধান চাল নিয়ে আসার চেষ্টা করছি তখন দেখছি অফিসারদের কাছ থেকে আমরা কোন রকম কো-অপারেসান পাচ্ছি না। আমার জেলার ভারপ্রাপ্ত মন্ত্রী এখানে নেই, তিনি আমাদের একদিন বলেছিলেন, মেদিনীপুর থেকে যে রকম আশা করা গিয়েছিল সে রকম ধান চাল সংগ্রহ করা যাচ্ছে না। স্যার, আমাদের উপর দায়িত্ব পড়েছিল তমলুক মহকুমার ১২টি ব্লক থেকে পর্যাপ্ত পরিমাণে ধান চাল সংগ্রহ করার। স্যার আমি এ ব্যাপারে এস, ডি, ওকে বলেছিলাম, আপনি একটা মিটিং ডাকুন এবং আসুন আমরা সকল দলের লোকজন নিয়ে চেষ্টা করি যাতে ধান চাল সংগ্রহ করতে পারি। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এস, ডি, ও আমার কথায় কান দেন নি। স্যার, আমরা যখন মানুষের কাছে এগিয়ে গিয়েছি তখন দেখেছি মানুষ স্বেচ্ছাপ্রনোদিত হয়ে লেভি ছাড়াও রিকিউজিসান ছাড়াও ধান দিয়েছে। স্যার, কাশীবাবু মিসার কথা বলেছেন। আমি সে সম্পর্কে বলছি, মাননীয় খাদ্যমন্ত্রী দয়া করে একটু শুনুন, পিংলা থানার একজন ৮৫

ছরের অন্ধকে মিসায় এ্যারেন্ট করা হয়েছে, পুলিশ অফিসারকে তিন হাজার টাকা ঘুষ দয়নি বলে। অথচ স্যার, আমরা যেখানে খবর দিয়েছি, বলেছি ঐ বাড়ীতে যান শো কুইন্ট্যাল ধান পাওয়া যাবে সেখানে দেখেছি ডি, এম, চুপ করে বসে আছেন। স্যার, য লোকটিকে মিসায় এ্যারেন্ট করা হয়েছে তার নাম লক্ষীকান্ত প্রামানিক, সে ৮৫ বছর য়সের একজন অন্ধ, তার কাছে পুলিশ তিন হাজার টাকা ঘুষ চেয়েছিল। অমরা এটা ফিসারদের নজরে এনেছি এবং আইনজীবী হিসাবে হাইকোর্টে গিয়ে তাকে সঙ্গে সঙ্গে মিনে খালাস করে নিয়ে এসেছি। তারপর স্যার, কাশীবাবু সংবিধানের আনেক তত্ত্ব কথা লেন। আমার মনে হয় সমস্ত লোকই জানেন যে আমরা চেন্টা করলে ফুড ক্রপের মটা এখনই বাঁধতে পারি। আমাদের পশ্চিমবঙ্গ সরকাকের ক্ষমত আছে। উনি টিকেল ২২৬ অব দি কন্সটিটিউসান, আর্টিকেল ২৫৪ শিডিউল এর কথা বলে যা বললেন মি সে বিষয়ে একমত যে, যদি সমস্ত রকমের খাদ্যদ্রব্যের দাম পশ্চিমবঙ্গ সরকার বাঁধেন তাহলে পশ্চিমবঙ্গে বিশেষ করে গ্রামাঞ্চলে ভয়াবহ পরিস্থিতি দেখা দেবে। যদি দেখা দেয় তা হলে তার মোকাবিলা সরকার কিভাবে করবেন জানি না। তবে স্যার ই প্রসঙ্গে বলি, আমাদের আজকে গ্রামে যেতে ভয়, হয়, ধান চাইতে লজ্জা হয়। সেখানে মন অবস্থা চলছে যে রাত্রিবেলায় কেরোসিন তেলের অভাবে আলো জ্বল না। দুটাকা, টার কেরোসিন তাও পাওয়া যাচ্ছে না। স্যার, কোলকাতা শহরে যদিও ঘন ঘন লোড ডিং হচ্ছে তবুও এখানে বিদ্যুতের সুবিধা আছে, আলো জ্বলে কিন্তু স্যার গ্রামে কেরোসিনের ভাবে আজকে আলো জ্বলছে না। একে তো লোকে খেতে পাচ্ছে না তার কেপর যদি ত্রিবেলায় অন্ধকারে বসে থাকতে হয় তাহলে তাদের কি অবস্থা হয় সেটা একটু চিন্তা রুন। স্যার, আমরা খাদ্যমন্ত্রীর সঙ্গে দেখা করবার জন্য চেন্টা করেছি, এখনই গিয়েছিলাম খা করতে, তাঁকে শুধু বলব, আমার নিজের এলাকার সম্বন্ধে বলতে পারি, যদি অফিসাররা য়াপরেসান করেন তাহলে যে ধান চেয়েছেন তা আমরা প্রকিওর করে দিতে পারবো। স্তু অফিসাররা কোন রকম কোয়াপরেসান করছেন না, তাঁর চেন্টা করছেন আমাদের ন এবং সরকারকে জনসাধারণের কাছে বে-ইজ্জত করবার।

[6-10—6-20 p.m.]

খানে রেশান পাচ্ছে না, রেশানের কথা যেখানে উঠেছে, আজকে ভাবুন, পশ্চিমবঙ্গ রকার ১৯৬৪ সালে যে স্ট্যাটুটারি রেশানিং-এর জন্য যে অর্ডার করেছিলেন--আজকে ফুল্লদা যে কথা বলেছেন, আমি সেটা শুনলাম। এই রেশানিং ব্যবস্থা পরিবর্তন করা চিৎ। আজকে গ্রামাঞ্চলে বিভিন্ন ক্লাস-- ক, খ, গ, ঘ, ঙ--বিভিন্ন ক্লাস-এর রেশানিং-এর ধ্যে ফারাক আছে। কেউ ক, কেউ খ, কেউ গ, পাবে। কিন্তু এটা পশ্চিমবাংলার লকাতা শহরে বেশী আছে। সেখানে লক্ষপতি, কোটীপতি, তারা যে রেশানের আওতায় ড়ে আছে যে লোক ফুটপাতে থাকে, যে দিন আনে দিন খায়, যে দিনান্তে ৩ টাকা রোজগার রতে পারে না তাকেও সেই রেশানের আওতায় আনা হয়েছে। আর যিনি কোটি কোটি কা রোজগার করছেন বসে তিনিও সমানভাবে পাচ্ছেন। আপনারা যেখানে স্মাগলারস-র কথা বলেছেন, যে সমস্ত স্মাগলারস আছে তাদের কনট্রোল করতে পারবেন না। দি ঠিকমত কর্ডনিং সিসটেম করতে পারেন তাহলে সম্ভব হবে। মাননীয় উপাধ্যক্ষ হাশয়, আজকে কর্ডনিং ঠিকমত না করতে পারেন মাননীয় খাদ্যমন্ত্রী দয়া করে আমার ঙ্গে খড়গপুর থেকে কলকাতা আসবেন, খাদ্যমন্ত্রীর পরিচয় না দিয়ে তাহলে দেখবেন যে ত হাজার হাজার মন চাল মেদিনীপুর থেকে কলকাতায় আসছে। যে সমস্ত অফিসার ছেন--তারা চাল নিয়ে সেখানে বিক্রয় করতে শুরু করেছেন। আমি এস,ডি,ও সাহেবকে ঙ্কল করে বলেছিলাম, মেচেদা স্টেসানে এই অবস্থা। আপনার যে সমস্ত বিভাগীয় ফিসার আছেন, কর্মচারী আছেন সেই চাল তারা প্রতিদিন কতটা কালেকসান করেন ও ই চাল কোথায় যায়? খাদ্যমন্ত্রী নজর দিয়ে, খোঁজ করে আমাদের হাউসে বলবেন ড়গপুর থেকে প্রতিদিন হাজার হাজার মন চাল যে আপটু কলকাতা, হাওড়া চলে আসছে, চাল অফিসাররা সিজ করেন সেই চাল যায় কোথায়? সেই চালের হিসাব তারা রাখেন

না আর যারা ১ কেজি, ২ কেজি চাল নিয়ে যাচ্ছে তাদের ধরে মিসা-তে পাঠান হচ্ছে, আর যারা হাজার হাজার কারবার করছেন, ব্লাক মারকেটিং করছে, স্মাগলিং করছে তাদের বিরুদ্ধে একটাও মিসাতে ধরেছেন বলে আমার মনে হয় মাননীয় খাদ্যমন্ত্রী বলতে পারবেন না। কাজেই আমি বলবো যে, আপনি সাবধান হোন, অফিসারদের সাবধান করুন, তা নাহলে গ্রামবাংলার মানুষ যখন জ্বলে উঠতে শুরু করেছে, সে আগুন নেভাতে পারবেন না। এক দারুণ দুর্দ্দিন আসছে সামনে আমাদের। একথা বলে শেষ করছি।

**Shri Narayan Bhattacharya :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী কর্তৃক আনীত খাদ্য ও পুষ্টি এবং অসামরিক সরবরাহ খাতে যে ব্যয়-বরাদ্দের দাবী এনেছেন তাকে সমর্থন জানাচ্ছি। এখানে অনেক প্রাচীন এমনকি আমাদের পশ্চিমবঙ্গের বহুদিনের যিনি খাদ্যমন্ত্রী হিসাবে কাজ চালিয়েছেন এবং মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি এবং সম্প্রতি যিনি প্রাক্তন খাদ্যমন্ত্রী হয়েছেন তিনি এবং আরো বহু বক্তা; আমাদের শরিকদল সি, পি, আই-এর অশ্বিনীবাবু অনেকে বক্তৃতা দিয়েছেন। একটা কথা কিন্তু কেউ বলেননি, এবং আমি সেটা বলতে চাচ্ছি যে, পশ্চিম-বাংলায় এবারে ১৯৭৪ সালে আজকে যেভাবে--আজকে মেদিনীপুরে চাল ৩ টাকা হয়ে গেছে, হুগলীতে ৩ টাকা হয়েছে, এমনকি বর্ধমানেও ৩ টাকা হয়েছে। মেদিনীপুর যাকে বলা হয় পশ্চিমবাংলার শস্যভাণ্ডার সেখানেও ৩ টাকা ৫০ পয়সা হয়েছে। উত্তরবঙ্গে ৪ টাকা ছুই ছুই, ৩ টাকা ১২ আনা হয়েছে। সেটা শুধুমরাত্র ডেফিসিট-এর জন্য নয় শুধুমাত্রা স্কেয়ারসিটির জন্য নয়। এর পিছনে একটা সুপরিকল্পিত প্রচারযন্ত্র কাজ করছে। আমাদের পশ্চিমবাংলায় আজ সরকার ১৯৭৩-৭৪ সালের যে নূতন খাদ্যনীতি সেই নীতিতে প্রচণ্ড আঘাত আনলেন ঐ রাইস মিল-এর মালিক, হাসকিং মিল-এর মালিক এবং যারা চালের চোরাকারবার করে সেই মজুতদারদের উপর এবং ১৯৭২-৭৩ সালে যারা পশ্চিম-বাংলায় কোটি কোটি টাকা মুনাফা লুঠ করেছিল--সেই চালকলের মালিক, মুনাফাখোর; মজুতদাররা যখন টের পেল যে সরকারের নুতন খাদ্যনীতিতে, নুতন আইনে তারা সুযোগ পাবে না, সেদিন থেকে তারা প্রচারে নামলেন। একটা প্রোপাগান্ডা মেসিন্যারি এর পিছনে পুঁজিপতিদের আছে। বিড়লা হাউস, গোয়েঙ্কা হাউস এর পিছনে আছে।

পুঁজিপতিদের দ্বারা অর্থপুষ্ট সাংবাদিক আছেন, তার সঙ্গে কট্টর বাম পন্থী আছে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি এবং ঐ আর, এস, পি, দল আছে এদের সম্মিলিত প্রচার এবং তার সঙ্গে দাম বাড়িয়ে দেবার যে চেষ্টা এবং সরকারের প্রশাসন যন্ত্রের যে দুর্বলতা এবং আমি বলবো যে রাজনৈতিক দল আজকে আমাদের ওখানে বসে আছেন তাদের সহযোগিতা এবং মনোভাব-এর অভাব আজকে পশ্চিমবাংলার চালের এই যে দাম, এর জন্য দায়ী। গত বছর খরাজনিত পরিস্থিতি ছিল, সংগ্রহ অনেক কম হয়েছিল, এবারে তো খরার সমস্যা নেই, গতবারে ভাল চাল পেয়েছি, ভাল বৃষ্টি হয়েছে, এমনকি এবার গমের চাষ পশ্চিমবঙ্গে ভাল হয়েছে, সংগ্রহও গতবারের চেয়ে ভাল। তবুও কেন এত দাম বেড়ে গেছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দাম দিলে জিনিস পাওয়া যায়, সেটা চালই হোক, কয়লা হোক, চিনি হোক, কেরোসিন হোক, সরষের তেল হোক, যে জিনিসই হোক এই কলকাতা শহরে দাম দিলে পাওয়া যায়। বেশী দুরে আপনাকে যেতে হবে না, আমাদের যে এম, এল, এ হস্টেল আছে, তার পাশে যে নিউ মার্কেট আছে, সেখানে যদি যান দেখতে পাবেন যে অতি ফাইন চাল, টেবুল রাইস, সেখানে প্রত্যহ প্রকাশ্যে বিক্রি হচ্ছে। সুতরাং পয়সা দিলে পশ্চিমবাংলায় জিনিস পাওয়া যায়। স্কেয়ারসিটি যেটা দেখা দিয়েছে, সেটা ডেফিসিটের জন্য নয়। এটা সৃষ্টি করা হয়েছে, এর পিছনে যে চক্রান্ত আছে, এর পেছনে প্রশাসনিক যন্ত্রের যে দুর্বলতা আছে, সেটা গভীরভাবে চিন্তা করতে হবে। সরকারী প্রশাসন যন্ত্রকে সঠিক পথে চালিয়ে নিয়ে যেতে হবে। আমি খাদ্যমন্ত্রীকে একটা কথা বলবো, আমাদের উত্তরবঙ্গের জেলাগুলো ঘাটতি জেলা। জলপাইগুড়ি জেলা বিশেষ করে অত্যন্ত ঘাটতি জেলা। এখানকার অর্ধেকের বেশী এলাকা চা বাগান, আমাদের সেখানে যে প্রকিওরমেন্ট টার্গেট ছিল তার প্রায় অর্ধেক আমরা সংগ্রহ করতে পেরেছি। কুচবিহার

জলা, সেটা উদ্বৃত্ত জেলা নয়, সেখানে টার্গেটের অধিক প্রায় সাত হাজার মেট্রিক টন সংগ্রহ করা সম্ভব হয়েছে। পশ্চিম দিনাজপুরে যেখানে নভেম্বর মাসে শিলা বৃষ্টি হয়েছিল এবং ধানের প্রচুর ক্ষতি হয়েছিল সেখানেও ২৪ হাজার ৪২৮ মেট্রিক টন সংগ্রহ হয়েছে। মেদিনীপুর জেলা, যাকে আমরা শস্যভাণ্ডার বলি, সেখানে লক্ষ্য মাত্রা ছিল ৮০ হাজার মেট্রিক টন, গত বছর সংগ্রহ হয়েছিল ২৫ হাজার ৬৩০ মেট্রিক টন এবং আজ পর্যন্ত সেখানে এবার সংগ্রহ হয়েছে মাত্র ১৩ হাজার ১০ টন। আমাদের শরিকদলের যাঁরা সদস্য আছেন এবং তাঁদের যিনি নেতা, সেই বিশ্বনাথবাবু কালকে রাগ করে এই হাউস থেকে বেরিয়ে গিয়েছিলেন। আমি তাঁর কাছে একটা ছোট্ট প্রশ্ন রাখবো যে আপনারা তো পি, ডি, এ'তে আছেন, তাঁরাও তো আমাদের সঙ্গে সঙ্গেই পশ্চিমবঙ্গের জনসাধারণের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন। আজকে ১৯৭৪ সালে যদি আগুন জ্বলে সেই আগুনে শুধু আমরাই মরবো না, আপনারাও মরবেন। আজকে মেদিনীপুরে সংগ্রহ কাদের জন্য বানচাল হয়েছে। মেদিনীপুর জেলায় কৃষক সংগঠন কাদের নেতৃত্বের উপর নির্ভরশীল, সেই মেদিনীপুর জেলায় সংগ্রহ কেন বানচাল হয়ে গেল? আপনাদের ভূমিকা কি সেখানে ছিল না। সবাই বলছে দাও, ডাক্তারবাবুরা বলছেন দাও, ইঞ্জিনিয়াররা বলছেন দাও সরকারী কর্মচারীরা বলছেন দাও, সবাই বলছে দাও আমরাও বলছি দাও। মুখ্যমন্ত্রী কোথা থেকে দেবে? তিনি মেশিন নয় যে চাল তৈরী করে দেবেন, কম্প্যুটারে তৈরী হবে কিংবা তিনি পি. সি. সরকার নন যে পি, সি, সরকারর্স মেজিক ওয়ান্ডে চাল চলে আসবে। একটা কথা বলতে চাই পশ্চিমবাংলায় মাথাপিছু ৪০০ গ্রাম করে যে চাল দিতে হবে, তার জন্য ৫০ হাজার টন চাল মাসে দরকার।

[6-20—6-30 p.m.]

আমাদের সংগৃহীত হচ্ছে মাত্র ১ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন। কাজেই মাত্র তিন মাসের যে চাল সেটা আমাদের হাতে আছে, অত্যন্ত ভয়াবহ অবস্থা, কেন্দ্রের ওপর বিরাটভাবে চাপ সৃষ্টি করতে হবে। উত্তরবঙ্গে যে চা বাগান আছে সেই ৩ লক্ষ শ্রমিক যে রেশন পায় তাদের পরিবারপিছু, ৫ জনের পরিবার ধরে প্রতি সপ্তাহে ১১ কে,জি রেশন দেওয়া হয়, এই রেশন দেওয়ার দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের এবং পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য-মন্ত্রীকে এটা দিতে হয়। পশ্চিমবঙ্গের চায়ের মুনাফা লুটবে, ট্যাক্স নেবে কেন্দ্রীয় সরকার, বৈদেশিক মুদ্রা অর্জন করবে, সমস্ত দেশ তা ভোগ করবে আর চা বাগানের শ্রমিকদের রেশন দেবার দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের। তাই আমি বলি এই দায়িত্ব এই রাজ্যের নয়, কেন্দ্রকে এই দায়িত্ব নিতে হবে, এই দাবী জানিয়ে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ॥

**Shri Bimal Das :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী কর্তৃক আনীত ব্যয়বরাদ্দের বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি সর্বপ্রথম এই কথা স্মরণ করতে চাই যে আমরা কমিউনিষ্টরা এই কথা বলেছিলাম যে চালকল মালিক এবং জোতদারদের কাছে নতজানু হয়ে আত্ম-সমর্পণ করে চাল সংগ্রহের নীতিকে বাস্তবায়িত করা যায় না। আমরা যে কথা বলেছিলাম সেই কথার প্রতি কর্ণপাত না করার ফলে কি হয়েছে? জিনিষপত্রের দাম লাফিয়ে লাফিয়ে চলছে, সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। যে সমস্ত অসাধু ব্যবসায়ীরা মানুষের চোখের জলকে জমাট করে টাকার পাহাড় বানায়, তাদের টাকার পাহাড় উঁচু হতে উঁচু হচ্ছে। যারা সমস্ত গরীব মানুষের রক্তকে শোষণ করে, বিনিময় সোনার ওজন করে সিন্ধুকে ভরে রাখে, তাদের সোনার ওজন বেড়েছে আর আমরা গরীব মানুষরা ক্ষুধার জ্বালায়, যন্ত্রণায় কুকড়ে কুকড়ে মরছি, ক্ষুধার অজগরটা আমাদের পেটের মধ্যে কুণ্ডলী পাকিয়ে বুক বেয়ে গলা পর্যন্ত উঠে এসে শ্বাসরুদ্ধ করে মারতে চাইছে। সমস্ত মানুষ আজকে ধুকতে ধুকতে মৃত্যুর কিনারে গিয়ে উপস্থিত, সেই সময় শীততাপনিয়ন্ত্রিত কক্ষে বসে এই খাদ্য আলোচনা মানুষের কাছে দিল্লীকা লাড্ডুর মত পরিহাসের বস্তু বলেই মনে হয়। মিঃ স্পীকার, স্যার, যখন খাদ্য সংগ্রহের একটা জেলাওয়ারী নীতি নির্ধারণ করা হয় তখন তারমধ্যে প্রচণ্ড গড়মিল ছিল, আপনি জানেন যে বীরভূমে সংগ্রহমাত্রা করা

হয়েছিল ১ লক্ষ মেট্রিক টন, আর সেখানে বর্ধমানে করা হয়েছিল ১ লক্ষ ১০ হাজার মেট্রিক টন। অথচ এইবারের একটা ইকনমিক রিভিউ আমার হাতে আছে তাতে আপনি দেখবেন সেচের যে এলাকা ঘোষণা করা হয়েছে তাতে বর্ধমানে আছে ২ লক্ষ ৬৮ হাজার ৮৮০ হেক্‌টর জমি, এবং বীরভূমে যে সেচের এলাকায় জমি রয়েছে, সেটা হচ্ছে ১ লক্ষ ৫০ হাজার ৬৪০ হেক্‌টর, অথচ বীরভূমে যখন ১ লক্ষ টন সংগ্রহমাত্রা নির্ধারিত হল, তখন বর্ধমানে স্বভাবতঃ ২ লক্ষ টন-এর মত হওয়া উচিত ছিল। কিন্তু সংগ্রহমাত্রা যেভাবে ঠিক করা হয়েছিল তাতেই বোঝা গিয়েছিল প্রথম থেকেই যেন এতে আন্তরিকতা নেই, আন্তরিকতাহীন নীতিকে বাস্তবায়িত করতে প্রতি পদক্ষেপে ত্রুটি-বিচ্যুতি হবে, এই কথা আমার মনে হয়েছিল। আমি কয়েকটি নমুনার কথা বলি, কিভাবে চাল সংগ্রহ করা হচ্ছে। মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম থানায় জোতদার ইয়াকুব হুসেনের ১৩।৫।৭৪ তারিখে খড়গ্রাম ও,সি, বি,ডি,ও এবং নবগ্রামের ও,সি, বি,ডি,ও গিয়ে এবং তার সঙ্গে কো-অপারেটিভ ইন্সপেক্‌টর গিয়ে ৬০০ কুইন্টল মজুত ধান আটক করে এবং ৪০০ কুইন্টল মজুত ধান ডি,পি, এজেন্টের মাধ্যমে নিয়ে নেবার কথা হয়, ১৬ তারিখে বাদবাকি ২০০ কুইন্টল কিনে নেবার কথা হয়, কিন্তু পরে দেখা যায় মুর্শিদাবাদের হুসেন আলী মণ্ডল নামে জনৈক প্রভাবশালী নেতার চাপে পড়ে শেষ পর্য্যন্ত সমস্ত ধান ছেড়ে দেওয়া হয়। মাত্র ১০৭ কুইন্টল ধান কেনা হয়। এই ব্যাপারে সেখানকার নীচের তলার কি কংগ্রেস, কি কমিউ-নিষ্ট সবারই মধ্যে প্রচণ্ড বিক্ষোভ। এখন সেটা বিস্ফোরণের আকার ধারণ করেছে। এই হচ্ছে একটা উদাহরণ। এ ছাড়া সম্প্রতিকালে হাঁসনাবাদে একটা প্রকিওরমেন্টের কমিটি হয়েছে, তারা লেভির কথা বলছেন না, বিভিন্ন জায়গায় গ্রামবাসীকে নোটিশ দিচ্ছেন যে তোমাকে ২ বস্তা, তোমাকে ৩ বস্তা ধান দিতে হবে, সেটা আইনের এক্তিয়ারে নয়, কিন্তু বলছে না দিলে দণ্ডনীয় হবে। এবং দেখা যাচ্ছে যে তারা যাদের উপর লেভি স্থির করেছেন তার মধ্যে কেউ ২ বিঘা জমির মালিক, কেউ ৩ বিঘা জমির মালিক। বড় বড় জোতদারদের তারা একেবারেই ছেড়ে দিয়েছে। অথচ কমিউনিষ্ট পার্টি তারই পাশে ১০০ বিঘা, ২০০ বিঘা জমির মালিকের নামের লিষ্ট এস,ডি,ও, সাহেবের কাছে দিয়েছে। কিন্তু এখন পর্যন্ত তাদের সম্পর্কে প্রশাসনিক কর্তৃপক্ষ উদাসীন।

এবার আমি জয়নাল আবেদিন সাহেবের কথা বলব। তিনি ধান ওঠার প্রথমদিকে অর্থাৎ নভেম্বর মাসের প্রথম সপ্তাহে ৭০ কুইন্টল লেভি দিয়েছেন। নভেম্বর মাসেই যখন শতকরা একভাগ ধান পাকে যদি তিনি এটা দিতে পারেন তাহলে কি পরিমাণ ধান তাঁর হয়। দ্বিতীয় কথা শুনেছি যেখানে ময়েশ্চার বাবদ ১২ পারসেন্ট বাটা কাটার কথা সেখানে অনেক হৈচৈ হওয়ার জন্য মাত্র ২ পারসেন্ট তাঁর বাটা কাটা হয়েছে। তাহলে এই যে প্রোকিওরমেন্ট এটা প্রহসন ছাড়া আর কি হতে পারে। গতকাল সাত্তার সাহেব তাঁর বক্তৃতায় অনেক পরিসংখ্যান ও প্রতিশ্রুতি দিলেন। সে সব শুনে আমার প্রফুল্ল চন্দ্র সেনের রাজত্বের শেষের দিনগুলির কথা মনে পড়ে গেল। তিনি তাঁর শেষের বক্তৃতাগুলিতে প্রতিশ্রুতি ও পরিসংখ্যান দিয়ে ভরিয়ে দিতেন। আমার মনে হয় সাত্তার সাহেব বা তাঁর দলের বোধ হয় সেই শেষ অবস্থা আসন্ন। আমি যে জেলা থেকে নির্বাচিত মুখ্যমন্ত্রীও সেই জেলা থেকে নির্বাচিত। আজ কোলকাতার মানুষের মাথাপিছু আয় যেখানে ১ হাজার ১১ টাকা, সেখানে আমার জেলার মানুষের মাথাপিছু আয় হচ্ছে ৩০৪ টাকা। আমার জেলা আদিবাসী অধ্যুষিত জেলা। তাদের ক্রয় ক্ষমতা অতি কম। পর পর বন্যা ও খরার জন্য তাদের অবস্থা আরও খারাপ হয়েছে। অথচ সেখানে কোন টেষ্ট রিলিফ-এর কাজ হচ্ছে না। এটা আদিবাসী মানুষের প্রতি নির্মম আচরণ বলে মনে হচ্ছে। আজ সেখানে দুর্ভিক্ষের পদধ্বনি শোনা যাচ্ছে। কাল কোলকাতায় লক্ষ লক্ষ মানুষ এসেছিল এবং তাদের দাবী ছিল মুখ্যমন্ত্রী তাদের কাছে গিয়ে কথা বলুন। যেহেতু ভিত্তিপ্রস্থর স্থাপনের প্রশ্ন নেই, শিলান্যাসের বিষয় নেই, ফটোগ্রাফার-এর ফটো তোলার ব্যাপার নেই সেহেতু তিনি সেখানে গেলেন না। ১৯৪৩ সালে লক্ষ লক্ষ মানুষ কোলকাতায় এসেছিল এমনইভাবে কিন্তু অসংগঠিত হয়ে। ফ্যান দাও, ফ্যান দাও বলে চিৎকার করে হাজার হাজার লোক প্রাণ দিয়েছিল কোলকাতার পথে পথে। কাল কিন্তু সংগঠিত মানুষ এসেছিল। তারা ঐশ্বর্য্যের ইমারত দেখতে কোলকাতায় আসেনি। তারা এসেছিল মন্ত্রিমণ্ডলীর কাছে

থেকে কিছু আশার বাণী শুনতে যাতে তারা ভরসা পায়। সারা বাংলাদেশ জুড়ে যখন এই পরিস্থিতি তখন কিভাবে তার মোকাবিলা করা যাবে সেকথা না বলে মুখ্যমন্ত্রী বললেন তোমরা যদি আমায় বিরক্ত কর তবে আমি আমার পুরানো পেশায় ফিরে যাব। অদ্ভুত কথা, আজ সমস্যার মোকাবিলা না করে তিনি পালাতে চাচ্ছেন। কিন্তু তিনি পালাবেন কোথায়? মানুষের ক্রোধ আর ঘৃণার কারাগারে বন্দী তিনি। তাই বলছি--গরীব মানুষের দিকে দেখুন, তাদের পাশে দাঁড়ান। আমার নির্বাচনী এলাকায় কাজিগ্রাম বলে একটা গ্রামে ক্ষেতমজুর যতরু মণ্ডলের স্ত্রী না খেতে পেয়ে গলায় ফাঁস লাগিয়ে আত্মহত্যা করেছে। সারারাত সে একাই মড়া বৌ নিয়ে বসেছিল। আমি যখন অন্যান্য ক্ষেত-মজুরদের বলি যে তোমরা কেউ গেলে না কেন তার এই দুর্দিনে তার পাশে। তারা বলে যে যাব কি করে? কারণ আমাদের ঘরের বৌরাও তো সব না খেয়ে আছে, তারাও তাহলে এই পথে যাবে আর আমাদের আরও সর্বনাশ হবে। আমি জানতে চাই কার অভিশাপে, কার অপরাধে, কার পাপে এসব ঘটছে। এই প্রশ্নের উত্তর যতদিন আমরা গরীব মানুষরা না পাব ততদিন আমরা ঐক্যবদ্ধ হব, সংগ্রাম করব এবং সমস্ত মানুষদের নিয়ে এগিয়ে যাব। আমি এই প্রসঙ্গে একথা বলতে চাই যে একটা মানুষকে শিক্ষার অধিকার থেকে বঞ্চিত করা মানে একটি গণতান্ত্রিক অধিকার থেকে তাকে বঞ্চিত করা।

[6-30—6-40 p.m.]

একটা মানুষকে বাসস্থানের অধিকার থেকে বঞ্চিত করা মানে তাকে একটা গণতান্ত্রিক অধিকার থেকে বঞ্চিত করা। আর না খেতে দিয়ে জীবনের অধিকার থেকে বঞ্চিত করার অর্থ? রাস্তায় চলতে চলতে একটা মানুষ যদি আর একটা মানুষকে তার জীবনের অধিকার থেকে বঞ্চিত করে তাহলে কোর্ট তাকে কি শাস্তি দেয়? হয় কারাদন্ড, না হয় মৃত্যুদন্ড। আজকে পশ্চিমবঙ্গের শাসক গোষ্ঠী কি সেই শাস্তি থমাথা পেতে নেবে?

পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ আজকে এই কথা জানতে চায়। মিঃ স্পীকার, স্যার, আপনার মাধ্যমে অত্যন্ত বিনীতভাবে এই কথা বলতে চাই সারা বাংলাদেশে জুড়ে আজকে যে দুর্ভিক্ষের পদধ্বনি শোনা যাচ্ছে এর যদি মোকাবেলা করতে না পারি তাহলে আমরা কেউ বাঁচব না। সেজন্য আজকে দলমতনির্বিশেষে সমস্ত মানুষকে বুঝতে হবে কি করে পশ্চিমবাংলাকে বাঁচানো যাবে। আজকে পশ্চিমবাংলার সামনে একটা ভয়াবহ দুর্দিন, এই দুর্দিনে আমাদের ক্ষুদ্র স্বার্থ জলাঞ্জলি দিয়ে সাধারণ মানুষের পাশে এসে দাঁড়াতে হবে, না হলে আমাদের মুক্তি নেই। আমরা এখানে পি,ডি,এ ভাঙ্গতে আসিনি, কিন্তু আমরা একথা বলতে চাই একটা নীতি ঘোষণা করাই তো সবটা নয়, সেই নীতি গ্রহণ এবং বাস্তবায়িত করার পথে ফাঁক আছে কিনা সেটা দেখতে হবে। আমরা আইন করেছি ৭৫ ভাগ ভাগচাষী পাবে, ২৫ ভাগ মালিক পাবে এবং ভাগচাষী অধিকারের নাম রেকর্ড হবে। কিন্তু কৃষিমন্ত্রী বুকে হাত দিয়ে বলুন তো ৭৫।২৫ ভাগ কয়জন ভাগচাষী পেয়েছে? বোধ হয় ·০০১ ভাগচাষী পেয়েছে কিনা সন্দেহ। আমি একথা বলতে চাই ভাগচাষী যখন নাম রেকর্ড করতে গেছে তখন তার উপর ডাকাতির মামলা এনে তাকে সেই জমি থেকে উচ্ছেদ করা হয়েছে। সে আবার ক্ষেতমজুরে পরিণত হয়েছে। কাজেই বলেছিলাম নীতিকে বাস্তবায়িত করবার জন্য আন্তরিক সদিচ্ছা থাকা চাই। আপনাদের কাছে আমরা যা চাই তা হচ্ছে মানবিক হৃদয় আর সংবেদনশীল মন। যে ১৭ দফা কর্মসূচীর কথা বলেছেন তা যদি বাস্তবে রূপায়িত না করেন তাহলে বাংলাদেশের মানুষ আপনাদের ক্ষমা করবে না, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Under rule 289 of the Rules of Procedue and Conduct of Business in the West Bengal Legislative Assembly the allocation of time for discussion of today's demand moved today is due to expire at 6-35 p.m. There are quite a number of speakers who are still to make their speeches. Besides, the Food Minister is to give the reply and, I understand, divisions also will be claimed I, h erefore, request the Hon'ble Minister, Shri Gyan Singh Sohanpal, to move the motion for extension of time.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, under rule 290 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I beg to move, with your consent, that the allocation of three hours in respect of today's demand which is due to expire at 6-35 p.m., may be extended up to 8-35 p.m.

The motion was then put and agreed to.

**Sm. Geeta Mukhopadhyay :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভবিষ্যতে যদি এই রকম টাইম বাড়ান তাহলে এই এ্যাসেম্বলীতে যে সমস্ত কর্মচারী কাজ করেন তাঁদের পক্ষে অসম্ভব হয়ে দাঁড়ায় রেলের গোলমালের জন্য বাড়ী ফিরে যাওয়া। টাইম যদি বাড়াতে হয় তাহলে আগে থেকে বাড়ান, আগে থেকে হাউস বসান। শেষ মুহূর্তে টাইম বাড়াবেন না, ভবিষ্যতে এটা মনে রাখবেন। সন্ধ্যার দিকে যদি বেশী টাইম এক্সটেন্ড করেন তাহলে তাঁদের পক্ষে বাড়ী ফিরে যাওয়া অসম্ভব হয়ে দাঁড়ায়।

**Dr. Zainal Abedin :**

মিঃ স্পীকার, স্যার, মাননীয় সদস্য বিমল দাস কি একটা বলে গেলেন। তাঁরা যদি অক্টোবর মাস থেকে ধান লুঠ করতে পারেন তাহলে আমার পক্ষে নভেম্বর মাসে লেভি দেওয়া অসম্ভব নয়। আর আমার নাকি ধানের হিসাব দিইনি, ঐ লুটেরাদের ধানের হিসাব জানান উচিত বলে আমি মনে করি না। ফুড ডিপার্টমেন্টের যে প্রশাসনিক যন্ত্র আছে তাঁরাই দেখে ঠিক করে দেন।

**Shri Radha Raman Saha :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি এই বাজেট সমর্থন করছি বটে কিন্তু আমি দেখলাম এই বাজেটে কতগুলি পরিসংখ্যান রয়েছে, কোন কন্‌সট্রাক্‌টিভ সাজেসন নেই। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের সাড়ে চারকোটি মানুষের জন্য ৮৫।৯০ লক্ষ মেট্রিক টন খাদ্যের যেখানে প্রয়োজন সেখানে আমাদের খাদ্য উৎপাদন হয়েছে ৭০/৭৫ লক্ষ টন। এই খাদ্যের অভাব পুরণের জন্য তিনি যে ভূমিকা নিয়েছেন তারজন্য আমি তাঁকে প্রশংসা করি। আমরা আশাবাদী তাই আশা করছি এই খাদ্য ঘাটতি পূরণ হবে। কিন্তু কথা হচ্ছে যতদিন এই ঘাটতি পূরণ না হয় ততদিন বিকল্প ব্যবস্থা কি হবে এবং সে সম্বন্ধে কিছু দেখলাম না। কাজেই আমি মনে করি খাদ্যে স্বয়ংসম্পূর্ণ না হওয়া পর্য্যন্ত আমাদের সেকেন্ড ফুড লাইন করা দরকার। এদিক থেকে আমার মনে হয় আমাদের যে ফিসারী এবং পোলট্রি ফার্মগুলো আছে তার উন্নয়ন করা দরকার এবং তাদের উৎপাদন বৃদ্ধি করা দরকার। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সুন্দরবনে যে বিস্তীর্ণ এলাকা পড়ে রয়েছে সেখানে ব্যালেন্সড ডায়েট প্রোডাকসন করা একান্ত দরকার কাজেই খাদ্যমন্ত্রী সেদিকে দৃষ্টি দিন। ব্যালান্সড ডায়েট যদি উৎপন্ন করা যায় তাহলে আমার মনে হয় খাদ্যের অপচয় কম হবে এবং সেদিক থেকে সরকারের শিক্ষামূলক প্রচারের প্রয়োজনীয়তা আছে। আমি আর একটা জিনিস দেখলাম আমাদের চাহিদা এবং সরবরাহের একটা পরিসংখ্যান দেওয়া হয়েছে। স্যার, একটু আগে সি, পি, আই এবং আর, এস, পি বন্ধুরা বক্তৃতা করছিলেন, কিন্তু আমরা একটা জিনিস লক্ষ্য করেছি পশ্চিমবাংলায় খাদ্য সংগ্রহের জন্য আমরা বিধানসভার সদস্যেরা যখন আপ্রাণ চেষ্টা করছি, বি,ডি,ও-কে সঙ্গে নিয়ে যখন খাদ্য অভিযান সুরু করেছি তখন এই সি, পি, আই-র লোকেরা জোতদারের কাছে গিয়ে বলেছে এত চাল তোমরা কেন দেবে, চাষীদের কাছে গিয়ে বলেছে, এখানে পূর্ণ রেশন ব্যবস্থা চালু করতে হবে। আপনি অবাক হবে যাবেন মেদিনীপুর জেলা যেখানে ৪০ হাজার মেট্রিক টন টার্গেট রয়েছে সেখানে মাত্র ১৩ হাজার মেট্রিক টন আদায় হয়েছে অথচ এই মেদিনীপুর জেলাতেই সবচেয়ে বেশী সি, পি, আই-র এম, এল, এ রয়েছে। কাজেই আমি আজ তাঁদের জিজ্ঞাসা করি তাঁরা কোন পথে যাবেন, দেশের স্বার্থে যাবেন, না, নিজেদের স্বার্থে যাবেন? খাদ্যনীতির সমালোচনা আমরা করছি এবং করব, তার জন্য সি, পি, আই

বা আর, এস, পি বন্ধুদের দালালী করবার প্রয়োজন আছে বলে মনে করি না। মাননীয় স্পীকার মহাশয়, এই কর্ডনিং সম্বন্ধে আমি আগেই বলেছি এবং মাননীয় সদস্য আব্দুল বারি বিশ্বাসও বলেছেন। এই ব্যাপারে আমাদের পার্লামেন্টারী পার্টির মিটিং-এ আলোচনা হয়েছে এবং আমরা খাদ্যমন্ত্রীর কাছে প্রস্তাব রেখেছি, হয় কর্ডনিং তুলে দিন আর না হয় এটা শুধু স্ট্যাটুটরি রেশনিং-এর মধ্যে সীমাবদ্ধ রেখে বাকী জায়গা থেকে তুলে নিন। আমি মনে করি প্রোকিওরমেন্ট সাকসেসফুল না হবার জন্য এই কর্ডনিং দায়ী, আর কিছু নয়। একজন চাষী যদি মনে করে আমার মাথার ঘাম পায়ে ফেলে যে ফসল তৈরী করেছি সেটা আমি সরকারকে দেব না তাহলে তার কাছ থেকে কি সেই ফসল আদায় করা যায়? যায় না। আমরা এই কর্ডনিং প্রথায় দেখেছি আধ মাইল ডিফার করল না, তার চেয়ে কম ডিফার করছে অথচ সেখানে এক কে,জি চালে দেড় টাকা ডিফার করছে।

[ 6-40—6-50 ]

এর ফলে কি হচ্ছে, চাষীরা দেখছে যে সরকারকে চাল দেবার পরিবর্তে যদি চোরা পথে চাল দেয় তাহলে ১ কেজি চালে দেড় টাকা কি তার বেশী লাভ করতে পারে। এই-রকমভাবে ১ কুইন্টলে সে প্রচুর লাভ করতে পারে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে এলাকায় খাদ্য ঘাটতি এলাকা সেখানে মানুষ খাদ্যের জন্য হাহাকার করছে। তারা কর্ডনিং-এর কথা চিন্তা করে না। পেটে ক্ষিধে লাগলে যে করে হউক তারা বাড়তি এলাকা থেকে চাল তারা আনবেই। সুতরাং কৃত্রিম এলাকা সৃষ্টি করে কর্ডনিং প্রথা চালু করে আমাদের প্রোকিওরমেন্ট সাকসেসফুল করা যাবে না। প্রোকিওরমেন্টের স্বার্থে আজকে কর্ডনিং তুলতে হবে, তা নাহলে দেশে ভয়াবহ পরিস্থিতি হবে। স্যার, আমি বলতে চাই যে এই কর্ডনিংগুলি হয়েছে সম্পূর্ণ অবৈজ্ঞানিক-এর উপর ভিত্তি করে, যেমন নদীয়া, বর্ধমান জেলা কর্ডনিং এলাকা সেখানে একটা সামান্য রাস্তার উপরে কোন সায়েনটিফিক এরিয়া নাই—একটা রাস্তার উপর দিয়ে কর্ডনিং হয়েছে। কখনও পুলিশ থাকে কখনও থাকে না, কিন্তু সেখানে চাল পাচার হয়ে যাচ্ছে। সবচেয়ে মর্ম্মান্তিক ব্যাপার হল এই যে এর সুযোগ পুলিশ নিচ্ছে। সেখানে একটী নদী আছে সেখানে কর্ডনিং করা হয়নি। অথচ আমি জানি একজন চাষীর এক বিঘা জমি আছে সে তার জমির ফসল আরেকটা এলাকায় হারর্কিং মেসিন আছে সেখানে সে ভাঙ্গাতে গেছে তাকে পুলিশ ধরল, এ্যারেস্ট করল, শুধু তাই নয় তাঁর বিরুদ্ধে মিসা করল। আজকে দেখি স্যার, মজুতদাররা চাল মজুত করলো, মজুত উদ্ধারকারী ছেলেরা এগিয়ে গিয়ে মজুত উদ্ধারের চেষ্টা করলো, পুলিশ সেখানে মজুতদারের চাল পাচার করে দিল টাকা খেয়ে। এমন সময় ছেলেরা থানায় গিয়ে সি, আই-কে বললো তখন সি, আই, ছেলেদের বললো যে তোমাদের এ্যারেস্ট করব। এবং তাদের নামে মিথ্যা মামলা করা হল। আজকে সেজন্য বলছি পুলিশকে সুযোগ করে দেবার জন্য কর্ডনিং নয়, কর্ডনিং দেশের মানুষকে খেতে দেবার জন্য। এই কয়টী কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Ram Krishna Bar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দ-এর দাবী এখানে উপস্থিত করেছেন তা আমি সমর্থন করছি এবং সমর্থন করে আমি দুই একটী কথা বলতে চাই খাদ্য সংগ্রহ এবং বন্টন পদ্ধতি সম্পর্কে। যখন তিনি দায়িত্ব গ্রহণ করার পর আমন ধান খুব ভাল হয়েছিল বলে আমরা লক্ষ্য করেছিলাম খাদ্যপদ্ধতি নীতি মন্ত্রিমহাশয় যা করেছিলেন সেই পদ্ধতি যথাযথ পালন করা হয়নি। খাদ্য সংগ্রহের যে মূল্য নিদ্ধারণ করা হয়েছিল কৃষকদের উৎপাদনের যে ব্যয় সেই ব্যয়-এর অনুপাতে সেই মূল্য নির্দ্ধারণ করা হয়েছিল বলে আমি মনে করি।

খাদ্য সংগ্রহ করতে গিয়ে যে পদ্ধতি করা হয়েছিল, সেটা হচ্ছে উদ্বৃত্ত স্থানের ধান কর্ডন করে রেখে, সেখান থেকে নির্ধারিত মূল্যে ধান সংগ্রহ করার ব্যবস্থা করা হয়েছিল । সেই সংগ্রহের ব্যাপারে আমরা কি দেখেছি? এই পুলিশী ব্যবস্থা করে কর্ডনিং করা হল, তাতে

করে কিছু কিছু চোরাকারবারী, আমাদের দেশের বহু যুবক বেকার ছেলে নোংরা পদ্ধতি অবলম্বন করে, পুলিশের সঙ্গে ষড়যন্ত্র করেছে। পুলিশ এই সমস্ত পাচারকারীদের, বাধা না দিয়ে, যারা সামান্য ধান নিয়ে কলে ভানতে এসেছে, অথবা অল্প কিছু ধান নিয়ে হাটে গঞ্জে নিয়ে বিক্রী করতে গিয়েছে, তাদের উপর অত্যাচার চালিয়েছে। আমি লক্ষ্য করছি, যে এগুলি সংগ্রহ করতে গিয়ে সেখানে যথাযথভাবে সংগ্রহের ব্যবস্থা করা হয়নি এবং সংগ্রহের সময়েই নগদ মূল্য দিতে যথেষ্ট দেরী করা হয়েছে। সেজন্য যে সমস্ত চাষী ভাই তাদের উদ্বৃত্ত ধান বিক্রী করে নিজেদের নিত্যপ্রয়োজনীয় জিনিষ কিনবে, তাদের ডি, পি, এজেন্টের কাছে ধান বিক্রী করে দাম নেওয়ার যে ব্যবস্থা, তা অত্যন্ত খারাপ বলে আমার মনে হয়েছে। আমি লক্ষ্য করেছি বিভিন্নস্থানে সংগ্রহের ব্যাপারে পুলিশের অবস্থা রয়েছে। বিষ্ণুপুরে গত ২২শে ডিসেম্বর যখন চোরাকারবারীরা লরি বোঝাই করে ধান পাচার করছিল, আমাদের কর্মীরা অতি চেষ্টায় একলরি বোঝাই চাল আটক করে পুলিশের কাছে পাঠায়, জানি না কোন অজ্ঞাত কারণে সেই চাল ছেড়ে দেওয়া হয়েছে। বিগত ২৩শে ডিসেম্বর যখন সেই সব চোরাকারবারী লরি ভর্তি করে চাল পাচার করবার চেষ্টা করছিল, আমরা কর্মীদের চেষ্টায় সেই চাল পুলিশের কাছে পাঠিয়েছিলাম, কোন জানি না কোন অজ্ঞাত কারণে আবার তাদের ছেড়ে দেওয়া হয়েছে। আমি এই সংবাদ মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে জানিয়েছিলাম এবং মাননীয় তরুণ কান্তি ঘোষ মহাশয়কেও জানিয়েছিলাম, কিন্তু কয়েকদিন পর জেনেছিলাম যে সেই চাল ডি, পি, এজেন্টের কাছে পাঠান হয়নি, লরি লরি চাল কোথায় জানি চলে গেল। সেজন্য আমি বলছি যে সংগ্রহের প্রয়োগ পদ্ধতি যথাযথ না হওয়ার জন্য এইসব হয়েছে। আজকে আমরা যখন খাদ্যের উহার ব্যয়বরাদ্দ-এর আলোচনা করছি। সেই সময় অধিকাংশ কৃষিজীবী খেতে পাচ্ছে না, চালের মূল্য অত্যাধিক বৃদ্ধি হয়েছে। আমি ২৪-পরগণার বিষ্ণুপুরের কথা বলি গত বছর যেখানে দাম ছিল ১·৭৫ টাকা কিংবা তারও কম এক টাকা চার আনা, আজকে সেখানে চার টাকা কেজি দরে বিক্রী হচ্ছে। সেজন্য সংগ্রহ পদ্ধতি ঠিকমত প্রয়োগ না হওয়ার জন্য এবং মূল্যও যথাযথভাবে স্থির না হওয়ার জন্য, আজকে এই দুরবস্থা হয়েছে বলে মনে করি। আমি মনে করি যে এই সংগ্রহমূল্য আরও বৃদ্ধি করা প্রয়োজন। আমরা দেখছি পাশে বিহারে যেখানে সংগ্রহমূল্য ৮৩ টাকা সেখানে আপনারা ৭৩ টাকা মূলে সংগ্রহ করতে চাচ্ছেন। আমি একজন কৃষক পরিবারের সন্তান। সেজন্য আমি আপনাদের গ্রামের সাধারণ মানুষ ও কৃষকদের দিকে লক্ষ্য রেখে যাতে সুষ্ঠু ব্যবস্থা হয়, সে সম্বন্ধে ব্যবস্থা করার জন্য অনুরোধ ও আবেদন জানাচ্ছি।

**Shri Sudhir Chandra Das:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিতর্ক অনেকক্ষণ হচ্ছে, আমি খুব কম সময়ে কিছু বলতে চাচ্ছি। আমি প্রথমেই রাষ্ট্রমন্ত্রী মহাশয় খাদ্য বিভাগের যে ব্যয়বরাদ্দ উৎথাপন করেছেন আমি তা সমর্থন করছি। কিন্তু তাঁর নিজের বক্তব্যের মধ্যে একটি সেন্টেন্স আমি প্রথমে পড়ছি— "বর্তমানে অবস্থা যা দাঁড়িয়েছে তাতে কেন্দ্রীয় সরবরাহের পরিমাণ অবিলম্বে বৃদ্ধি না পেলে বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থাও সুষ্ঠুভাবে চালানো দায় হয়ে পড়বে। আর সংশোধিত রেশন ব্যবস্থার মাধ্যমে এই দুর্মূল্যের বাজারে গ্রামাঞ্চলের দুর্গত লোকদের কষ্ট লাঘব করাও সম্ভব হবে না।"

[6-50—7-00 p.m.]

এই যে কথা এই কথা অত্যন্ত হতাশাব্যঞ্জক চিত্র, এই হতাশাব্যঞ্জক চিত্র দেওয়া হয়েছে গ্রামের লোক ফ্রেন খেতে পাচ্ছে না ২।৩ দিনেও জুটছে না। এই দৃশ্য আমার জানা আছে। বিশেষ করে আমি তুলনামূলকভাবে বলবো যে যেসমস্ত বন্যাবিধ্বস্ত এলাকা যেখানে কোন ফসল হয়নি সেই সমস্ত এলাকার চাষীদের অবস্থা অত্যন্ত শোচনীয়। তাদের রক্ষা করবার জন্য সর্বপ্রকার চেষ্টা করা দরকার। আজকে কলকাতা ও শিল্পাঞ্চলের খাদ্য সরবরাহের দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। গত ১৯৫২-৫৩ সাল থেকে আমরা এই কথা বলে আসছি। এই যে নীতি এর বিরোধীতা করে আসছি এখন কেন্দ্রীয় সরকার সেটা কিছুটা স্বীকার করে নিতে বাধ্য হয়েছেন। কিছুটা তারা

দিচ্ছেন। কিন্তু যে সমস্ত মডিফায়েড রেশনিং এলাকা, যে সমস্ত এলাকায় বন্যা হয়েছে সেই সমস্ত এলাকা-- মেদিনীপুর, হাওড়া, হুগলী ও মুর্শিদাবাদের সেই সমস্ত এলাকা নিদৃষ্ট করে সেখানে সর্বপ্রথমে এম, আর, দোকানের মারফত খাদ্য সরবরাহ করুন। এই কর্ডনিং-এর কথা যা তুলে দেওয়া সম্পর্কে আমি দৃঢ়ভাবে এই হাউসে ১৯৫২-৫৩ সাল থেকে বলে আসছি। আমাদের মাননীয় ভূতপূর্ব মুখ্যমন্ত্রী তথা খাদ্যমন্ত্রী শ্রীপ্রফুল্ল চন্দ্র সেনের সঙ্গে এ নিয়ে আমার প্রচুর বিতর্ক হয়েছে। তিনি তুলে দিতে চাননি আজকে তা তিনি স্বীকার করছেন। তিনি এই কথা বলেছেন দেখে আমি আনন্দ পেলাম আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে একটা কথা তোলা দরকার তা হল তাঁরা কেন গম ট্রেড এ্যাকাকাউটে দেবেন না। ১৯৬৭ সালে বন্যার সময় আমরা পেয়ে এসেছি। এবং সেই গম পেয়ে আমরা সঙ্কট ঠেকাতে পেরেছিলাম। সেই গম আজ আমাদের কিনতে হবে এবং এর দ্বারা আমাদের মোকাবিলা করতে হবে। আজকে বিহার, হরিয়ানা, ইউ পি, ইত্যাদি স্টেট থেকে স্টেট গভর্নমেন্ট যাতে কিনে নিতে পারে তার ব্যবস্থা করতে হবে। যাতে মানুষ বাঁচতে পারে তার জন্য কেন্দ্রীয় সরকারের উপর আমাদের চাপ সৃষ্টি করতে হবে যাতে নাকি আমরা এই ট্রেড এ্যাকাউন্টে গম কিনতে পারে। আমরা দেখছি যে ৩ লক্ষ ৬০ হাজার টন যা মিল মালিকদের দেবার কথা তা তারা দিতে পারি নি। কেন তারা দিতে পারে নি সেটা আমাদের জানা দরকার। এ বিষয়ে আমাদের খাদ্যমন্ত্রী আমাদের কোন আলোকপাত করেন নি। মিল মালিকদের কি বক্তব্য তাও জানা যাচ্ছে না। এ বিষয়ে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন তাও আমরা জানতে পাচ্ছি না। যাতে মিল মালিকদের দিতে বাধ্য করা যায় সেদিকে নজর দিন। তা নাহলে পশ্চিমবাংলায় আগুন জ্বলবে। তারাই যখন এরজন্য প্রধানতঃ দায়ী এই ব্যর্থতার তখন তাদের সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন সেটা আলোকপাত করা উচিত বলে আমি মনে করি। সেটা না করলে মিল মালিকদের কাছ থেকে সংগ্রহ করা যাবে না। আমরা যদি এইভাবে বলে থাকি তাহলে আমরা আজকে দেশবাসীকে কি জবাব দেবো? মূল্য নিদ্ধারণ সম্পর্কে মাননীয় কাশীবাবু যে কথা বলেছেন তা আমি পূর্ণ সমর্থন করছি। আজকে আমাদের বাঁচবার পথ নেই। আর একটা কথা আমি বলতে চাই তা হল কলকাতা ও শিল্পাঞ্চলকে ঘিরে রাখার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পূর্ণ রেশন দেবার জন্য চাপ সৃষ্টি করা হোক, আমার তিক্ত অভিজ্ঞতা থেকে আমি এই কথা বলছি। অবশিষ্ট যে গ্রামাঞ্চল সেখানের কর্ডনিং তুলে দেওয়া হোক। যে সমস্ত ঘাটতি অঞ্চল সে সমস্ত অঞ্চলে ধান যাবেই। ঘাটতি অঞ্চলে রেশন না করে কর্ডন করা অপরাধ। সেই কারণে উনি যে বক্তৃতা করলেন তার জন্য তাঁকে অভিনন্দন জানাচ্ছি। ২০ বছর ধরে তাঁর বক্তৃতা শুনছি। ১৮ বছর ধরে বিরোধীতা করেছি কর্ডনিং করবার জন্য। গ্রামাঞ্চলের সর্বত্র কর্ডনিং তুলে দিন এইটুকু বলবো মডিফায়েড রেশনিং যতটা সম্ভব দেওয়ার ব্যবস্থা করুন। গম আনবার ব্যবস্থা করুন। এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Sbri Samsul Alam Khan :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার চরম খাদ্য পরিস্থিতির কথা কারো অজানা নয়। এই প্রসঙ্গে আমার বক্তব্য রাখতে গিয়ে বিরোধী বন্ধুদের কর্তব্য সম্পর্কে দু-একটি কথা স্মরণ করিয়ে আমার বক্তব্য রাখছি। বিরোধীপক্ষের বন্ধুরা এই ভূমিকা নিয়েছেন যে জনসাধারণের সামনে যে সরকারী নীতির সমালোচনা করাই তাঁদের কর্তব্য এবং শুধু বিরোধীতা করার জন্যই জনসাধারণ তাদের এখানে পাঠান নি। এজন্যও পাঠিয়েছেন যাতে সরকারী নীতি বাস্তবভাবে রূপ নিতে পারে এবং জনসাধারণ যাতে দুঃখ কষ্ট না পায় এবং সরকার যাতে ভুল পথে না চলে এবং চললে অঙ্গুলি দিয়ে দেখান। এইগুলো হচ্ছে তাদের কর্তব্য। আমরা জানি মোরচার বন্ধুরা দায়িত্ব এবং কর্তব্যবোধ নিয়ে আমাদের সঙ্গে আলোচনায় বসেছিলেন। আমাদের হাউসে বসে মেদিনীপুর সম্পর্কে সমালোচনা শুনতে হয়েছে। আজ মেদিনীপুরের টার্গেট ফুলফিল করতে পারা যায় নি এবং অনেকে এটাকে নৈরাশ্যজনক মনে করেছেন। যে মেদিনীপুর আমাদের চীফ হুইপের দেশ, যে মেদিনীপুর আমাদের ডেপুটি লীডারের দেশ। সেখানে ধান সংগ্রহ আশানুরূপ হয় নি

মোরচার এত লীডার থাকতেও এটা অত্যন্ত বেদনাদায়ক। এটা স্মরণ করিয়ে দিতে চাই আজকে কর্ত্তব্য পথ ভুলে গিয়ে চীফ হুইপ এক রকম নির্দেশ দেন, আর ডেপুটি লীডার আর এক রকম নির্দেশ দেন। এটা মোরচার পরিপন্থী। এতে কাজ হবে না। আজকে লেভীর বিরুদ্ধে যে কটি কেস হাইকোর্টে হয়েছে আমাদের মোরচার বন্ধুরা তার পরিচালক হয়েছেন এবং তাদের পরিচালনাধীন মোকদ্দমা করেছেন। তারা চোরকে বলেন চুরি করতে আর গৃহস্থকে বলেন সাবধান হতে। আজকে যদি তারা যে শক্তি নিয়ে কালকে বিধানসভা অভিযান করেছিলেন সেই শক্তি নিয়ে চোরাকারবারীদের বিরুদ্ধে দ্রব্যমূল্য বৃদ্ধির আন্দোলন করতেন তাহলে নিশ্চয় আমরা তাঁদের অভিনন্দন জানাতাম। তা না করে মোরচার বন্ধুদের ভয় দেখাবার জন্য, তাদের মিনিস্ট্রি টিকবে না দেখাবার জন্য জনসাধারণকে ডেকেছিলেন। এই সম্পর্কে আর বক্তব্য না রেখে কয়েকটি সাজেসান রাখছি আমাদের শ্রদ্ধেয় এবং মাননীয় মুখ্যমন্ত্রী সেন্ট্রালের কাছে যে বক্তব্য রেখেছেন যে কলকাতার খাদ্য সেন্ট্রালকে সরবরাহ করতে হবে তাঁকে নিশ্চয় সমর্থন করি। কলকাতাতে সমস্ত লোক থাকে না। কলকাতার বাইরেও লোক থাকে। পশ্চিমবঙ্গে পাট চাষ হয়। তা থেকে বৈদেশিক মুদ্রা সেন্ট্রাল গভর্ণমেন্ট রোজগার করেন। শুধু স্ট্যাট্যুটারী এরিয়া কর্ডন করে পশ্চিমবাংলার বর্ডার এরিয়াতে স্ট্রিক্ট কর্ডনিং করে সব জায়গায় খোলা বাজার রাখতে হবে। এ ছাড়া আমাদের যে সমস্ত খাদ্যদ্রব্য রেশনে বিলি হচ্ছে সেটা যাতে সুষ্ঠুভাবে বিলি হয় তার ব্যবস্থা করতে হবে। এ্যারাইভেল রিপোর্ট ডিলারের কাছ থেকে নেওয়া দরকার। পল্লীগ্রামে যে সব রেশন সপ আছে সেখানে মহকুমার নিয়ন্ত্রকের এই সব দেখে সার্টিফিকেট দিলে তবে বিলি হবে এবং তার স্টক চেক করতে হবে--এইভাবে কঠোর হস্তে নিয়ন্ত্রণ হওয়া দরকার। তা নাহলে ঠিক সমাধান হবে না।

[7-00—7-10 p.m.]

**Dr. Sk. Omar Ali :**

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আজকে খাদ্যবিভাগের রাষ্ট্র মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উৎথাপন করেছেন সে সম্পর্কে অনেকে অনেক রকম আলোচনা করেছেন। আমি সেই আলোচনার মধ্য থেকে একটা জিনিস আশঙ্কা করছি মনে হয় কোথাও কোথায়ও এই রকম ষড়যন্ত্র করা হচ্ছে যাতে স্টেট ট্রেডিং এড়িয়ে যাওয়া যায় যাতে আবার ফ্রি ট্রেড এসট্যাবলিস করা হয়। এই যে অবস্থা এই অবস্থার আমি বিরোধীতা করছি। এই সভায় মাননীয় প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় এবং ভূতপূর্ব খাদ্যমন্ত্রী মাননীয় কাশীকান্তবাবু অনেক কথা বলেছেন-- বিশেষ করে কাশীকান্তবাবু অনেক আবেগভরে বক্তব্য রেখেছেন অনেক সদিচ্ছার কথা বলেছেন। কিন্তু এই সদিচ্ছার দ্বারা গ্রামের অর্থনৈতিক অবস্থার পরিবর্তন করা যায় নি এবং যাবে না। গত কয়েক বছরে গ্রামের অর্থনৈতিক অবস্থার যে কাঠামোগত পরিবর্তন হয়েছে সেই পরিবর্তনের দিকে যদি নজর না রাখা হয় যদি ভাসা ভাসা ভাবে খাদ্যনীতি সম্পর্কে আলোচনা করেন তাহলে খুব ভাল ফল হবে না বলে আমি মনে করি। আমি এই কথা বলতে চাই যে কৃষকের শতকরা ৬৯ ভাগ মোট চাষযোগ্য তার মধ্যে ১৯ ভাগ মালিক····

**Shri Subrata Mukherjee (Katwa) :**

স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় সদস্য তাঁর বক্তৃতাকালে আমাদের কংগ্রেস সদস্য মাননীয় কাশীকান্তবাবু মিথ্যা কথা বলেছেন এই কথা তিনি বললেন। এই 'মিথ্যা কথা' এটা আন-পার্লামেন্টারী কিনা সেটা জানতে চাই এবং আমি আপনাকে অনুরোধ করছি যে আমাদের এই যে প্রসিডিংস সেখান থেকে এই কথাটি বাদ দেওয়া হোক। এ ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Deputy Speaker :** He has never mentioned like this.

কাশীকান্তবাবু মিথ্যা কথা বলেছেন।

**Dr. Sk. Omar Ali :**
আমি যে কথা বলতে চাইছিলাম যে আমাদের পশ্চিমবাংলায় যে জমি আছে তার ৬৯ ভাগ চাষযোগ্য। তার মধ্যে শতকরা ১৯ ভাগ কৃষকদের হাতে বর্তমানে আছে যাদের জমির পরিমাণ হচ্ছে ২ হেক্‌টরের বেশী নয়। আর অন্য চাষযোগ্য জমি সেইসব মালিকদের হাতে আছে যাদের জমির পরিমাণ হচ্ছে ১০ হেক্‌টরের বেশী। গত কয়েক বছরে কৃষির সংস্কার যেভাবে হয়েছে তার ফলে সেই ধনতন্ত্রের ভেতর উৎপাদন বৃদ্ধি হয়েছে। যার ফলে নূতন একটা শ্রেণীর সৃষ্টি হয়েছে যাদের হাতে অনেক টাকা এসেছে কৃষির উন্নতির জন্য অনেক সুযোগসুবিধা তারা লাভ করেছে। এবং তারা এই আধুনিক কৃষিব্যবস্থা চালু করার মত ক্ষমতা পেয়েছে। সেই শ্রেণী যত বেশী উৎপাদন করছে তাতে তাদের পারিবারিক অভাব পুরণের পর অনেক বেশী মজুত থাকছে এবং সেই মজুত ধান রাখবার জন্য তাদের অর্থনৈতিক ক্ষমতাও আছে।

আর অন্য দিকে এই যে নতুন শ্রেণী, এই শ্রেণী গ্রামাঞ্চলের একদিকে যেমন প্রতিক্রিয়ার মূল শক্তি তেমনি আর দিকে প্রফুল্লবাবুর রাজনৈতিক শ্রেণী ভিত্তি— সুতরাং এদিকে লক্ষ্য রেখে উনি রাজনীতিগতভাবে এমন কোন খাদ্যনীতি গ্রহণ করছেন না, যে খাদ্যনীতি গ্রহণ করলে পরে এদের গায়ে হাত পড়তে পারে। আমরা এই জিনিস লক্ষ্য করে দেখেছি এই যে নতুন শ্রেণী, এই শ্রেণী কিন্তু প্রকৃতপক্ষে কৃষক শ্রেণী নয়, ওরা পণ্য উৎপাদক মাত্র, অনেক বেশী ধান ওরা ফলায়, এবং ওরা এখন চালের বড় ব্যবসায়ী, ওরাই চাল কলের মালিক, খাদ্যশস্যের বাজার ওরাই নিয়ন্ত্রণ করে, ঋণ এবং উন্নয়ন, সমবায় সমিতিগুলিতে ওরাই প্রধান। নানা স্তরের সরকারী কমিটি এবং বিক্রয় ব্যবস্থায় ওরা ক্ষমতা অর্জন করে, ফলে সরকারী সাহায্যের অধিকাংশ যেমন সার, বীজ, ইত্যাদি এই সব পেতে ওদের কোন অসুবিধা হয় না। সুতরাং ওরা বাড়তি ফসল উৎপাদন করতে পারে। আমি এই কথা প্রমাণ করে দিতে চাই যে কিভাবে ওদের উপর লেভি ধার্য্য করা হচ্ছে না জমিজমার হিসাব নিয়ে, আবার যদিও লোক দেখানো ধার্য্য করা হচ্ছে সেখানে বিপুল পরিমাণে ছাড়ের ব্যবস্থা রাখা হচ্ছে এবং ছাড় দিয়ে যা চূড়ান্ত হচ্ছে তাও আদায় হচ্ছে না এবং আদায় না হলে তাদের বিরুদ্ধে সেরকম কোন কঠোর ব্যবস্থা নেওয়া হচ্ছে না আমি মেদিনীপুর জেলার দাঁতন ১নং ব্লকের ৭নং অঞ্চলের একটি উদাহরণ এখানে দিচ্ছি এখানে মোট বড় উৎপাদকের সংখ্যা হল ২১ জন। সম্মিলিতভাবে এদের মোট জমির পরিমাণ ৪০৭.৪৩ একর। এদের উপর মোট লেভি ধার্য্য হয়েছিল ১০২৮.৪৪ কুইন্টাল। স্যার, দ্বিতীয়বারে চূড়ান্ত লেভি ধার্য্য হয়েছিল ২৬৯ কুইন্টাল, অর্থাৎ শতকরা ৭৪ ভাগ ছাড় দেওয়া হয়েছে এবং এই ছাড় দেবার পরে বাকি কতটা আদায় হয়েছে সেই হিসাব দিলে আরো মুস্কিল— শতকরা ৫০ ভাগও আদায় হয় নি। আর একটি কথা প্রফুল্লবাবু এই বারে নিশ্চয় লক্ষ্য করেছেন যে অভাবজনিত বিক্রীত ধান বাজারে যা আসে সাধারণতঃ এইবারে তাও আসে নি। এর থেকে যদি এই সিদ্ধান্ত করা হয় যে ছোট চাষীরা ধান ধরে রাখবার মত আর্থিক ক্ষমতা অর্জন করেছে তাহলে ভুল হবে। কারণ, প্রফুল্লবাবু নিশ্চয় জানেন গত অক্‌টোবর মাসে কালান্তরে একটি খবর বেরিয়েছে এবং দাঁতন সম্পর্কে সেখানে একটা লেখা হয়েছে— তাতে বলা হয়েছে যে এইবারে পশ্চিমবাংলার বিভিন্ন স্থানে গ্রাম্য মহাজনরা চাষীদের মাঠের ধান ১৬ টাকা মন দরে কিনে নিচ্ছে। আমি আমার এলাকার কয়েকটি নির্দিষ্ট তথ্য, ঐ কালান্তরের সংবাদ এবং সম্পাদকীয় কাটিং-এর অংশ প্রফুল্লবাবুর কাছে পাঠিয়েছিলাম এবং এই কথা বলেছিলাম এতে দু ধরণের ক্ষতি হবে—এক, গরীব লোকেরা মারা যাবে, আর এক অভাবে বিক্রয়যোগ্য ধান বাজারে কম আসবে। ফলে অভাবে বিক্রয়ের মাধ্যমে যে সংগ্রহের ব্যবস্থা করা হত সেই ব্যবস্থা ব্যাহত হবে। দুঃখের বিষয় প্রফুল্লবাবু এই সম্পর্কে কোন ব্যবস্থা অবলম্বন করেন নি। যাই হোক, গত কয়েক বছরে আমি যে কথা বলেছিলাম যে গ্রামীণ অর্থনৈতিক অবস্থার কাঠামোগত যে পরিবর্তন হয়েছে সেই পরিবর্তন এটাই দাবী করে যে বিক্রয়যোগ্য সমস্ত উদ্বৃত্ত সরকারের হাতে নিয়ে আসা ছাড়া অন্য কোন উপায় নেই।

[7-10—7-20 p.m.]

এবং এটা যদি নিয়ে আসতে হয় তাহলে শুধু চালকলের উপর লেভি ধার্য করলেই হবে না, বড় মালিকদের উপর লেভি ধার্য করলেই হবে না খাদ্যশস্যের সমস্ত ব্যবসা রাষ্ট্রায়াত্ব করা ছাড়া উপায় নেই। স্যার, একটা কথা এখানে পরিষ্কার করে বলা দরকার এবং এর আগে কমিউনিষ্ট পার্টি বার বার একথাটা বলেছে যে, প্রফুল্লবাবুর খাদ্যনীতির হাজার ত্রুটিবিচ্যুতি থাকলেও আমরা কমিউনিষ্ট পার্টি, সংগ্রহ ব্যবস্থায় সাহায্য করতে আগ্রহী এবং সাহায্য করতে চাই। তার কারণ হল নীতিগত। কারণ আমরা মনে করি সংগ্রহ ব্যবস্থা যদি ব্যাহত হয় তাহলে আমরা যে শ্রেণীর প্রতিনিধিত্ব করি কি শহরাঞ্চলে, কি গ্রামাঞ্চলে তারা সঙ্কটাপন্ন হয়ে পড়বে এবং আমরা যাদের প্রকৃত শত্রু বলে চিহ্নিত করি প্রোকিওরমেন্ট ফেল করলে তারা বেশী লাভবান হবে, শক্তিশালী হবে। সুতরাং কমিউনিষ্ট পার্টি নিশ্চয় তাদের শক্তি বৃদ্ধি চাইবে না। তাই সাহায্য করার মনোভাব রাজনীতিকভাবেই থাকবে। কিন্তু যে সহযোগিতার প্রশ্ন বার বার তোলা হচ্ছে সেই সহযোগিতার প্রশ্নে আমার বক্তব্য হল, সহযোগিতা চাইবার একটা পদ্ধতি আছে এবং সহযোগিতা করারও একটা পদ্ধতি আছে। আমরা যদি একটার পর একটা প্রস্তাব দিয়ে যাই এবং ওঁরা যদি একটার পর একটা সেই প্রস্তাব অগ্রাহ্য করতে থাকেন তাহলে আমরা মনে করি সেটা সহযোগিতার চিন্তার পরিপন্থী, এঁরা তাই করেছেন। কিছু দিন আগে যখন খাদ্যনীতি ঘোষণা করা হয় তখন প্রফুল্লবাবু বলেছিলেন যে লেভি সংগ্রহ করার জন্য এবং খাদ্যনীতি সফল করার জন্য অঞ্চল স্তর পর্য্যন্ত কমিটি গঠন করা হবে। আমাদের পার্টির সম্পাদক কমরেড গোপাল ব্যানার্জী এই কমিটির ফাংসান কি হবে, পাওয়ার কি হবে তার ব্যাখ্যা চেয়ে প্রফুল্লবাবুকে চিঠি দিয়েছিলেন। আমি যতদূর জানি সেই ব্যাখ্যা আজ পর্য্যন্ত পাওয়া যায়নি। তারপর একবার ঠিক হল আলোচনা করে যে মজুত উদ্ধার করা হবে। চারিদিকে খুব হৈ চৈ আরম্ভ হল, মজুত উদ্ধারের জন্য চারিদিকে ছোটাছুটি আরম্ভ হল। আমি নিজে মেদনীপুরের জেলাশাসকের কাছে গিয়ে কয়েকজন বড় বড় আড়তদারের নাম এবং চাল পাচারের কয়েকটি বড় বড় আড়তের ঠিকানা দিয়ে এসেছিলাম এবং সেই সমস্ত আড়তে যেতে হলে কোন্ রাস্তা দিয়ে যেতে হবে তার ম্যাপ পর্য্যন্ত দিয়ে এসেছিলাম, প্রফুল্লবাবু খোঁজ নিয়ে দেখবেন, আজ পর্য্যন্ত জেলাশাসক আমার দেওয়া সন্ধান অনুযায়ী কোন জায়গায় হানা দিয়েছেন কিনা। যদি না দিয়ে থাকেন তাহলে কি করে বলছেন, আমরা সহযোগিতা করি নি, সাহায্য করি নি? তারপর স্যার, আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেখানে অঞ্চল স্তর পর্য্যন্ত কমিটির নাম হল কিন্তু সেখানে আমরা দেখলাম কমিউনিষ্ট পার্টির প্রতিনিধির নাম নেই। এদিকে আনন্দবাজার পত্রিকায় ১লা ফেব্রুয়ারী খবর বেরিয়ে গেল যে, সি, পি, আই অঞ্চল কমিটিতে নাম দেয় নি। আমরা এর প্রতিবাদ করেছিলাম এবং বি, ডি, ও'কে বলেছিলাম, আমরা কমিটিতে থাকতে চাই, কমিটিতে থেকে ধান সংগ্রহে সাহায্য করতে চাই। বি, ডি, ও বলেছিলেন, ভাল, আমাকে নাম দিন, আমি বলেছিলাম, আপনি যতই বলুন না কেন, গভর্ণমেন্ট চায় না আমরা কমিটিতে থাকি। কারণ আমরা যেভাবে খাদ্য সংগ্রহের ব্যবস্থা করতে চাই এঁরা সেভাবে চান না, রাজনৈতিক কারণেই চান না। বি, ডি, ও বলেছিলেন, তাকি হয়, আমি বলেছিলাম আমাকে চিঠি দেবেন আমি নাম জমা দেব। ১৫ দিন অপেক্ষা করলাম কিন্তু চিঠি আর পেলাম না। পরে বি, ডি, ও'কে বলেছিলাম, কই চিঠিতো দিলেন না, তিনি বলেছিলেন, আমি দুঃখিত, এইভাবে চিঠি দেওয়া যায় না, আমি দিতে পারলাম না। কাজেই স্যার, আমরা কমিটিতে যেতে পারলাম না। সুতরাং কি করে সহযোগিতা করা যায় বলুন। তারপর স্যার, আমি কয়েকজন মজুতদারের নাম জেলাশাসক, বি, ডি, ও, এস,ডি,ও'কে দিয়েছিলাম তাদের মজুত সম্পর্কে নিশ্চিত হয়েই কিন্তু আমরা দেখলাম স্যার, সেখানে মজুত উদ্ধারের নামে কংগ্রেসের নেতারা, কংগ্রেসের এম,এল,এরা, কংগ্রেসের কর্মীরা স্বেচ্ছা সংগ্রহ করতে বেরিয়ে পড়লেন। স্যার, যেখানে মজুত উদ্ধার করলে একশো কুইনটাল ধান পাওয়া যেত সেখানে স্বেচ্ছা সংগ্রহে ৫।১০ কুইনটাল নিয়েই তাঁরা সন্তুষ্ট থাকলেন। স্যার, এ ব্যবস্থায় নিশ্চয় আমরা সহযোগিতা করতে পারি না, করা সম্ভব নয়। স্যার, মজুত সম্পর্কে নিশ্চিত হয়ে আমি যে সমস্ত নাম ঠিকানা দিয়েছিলাম সেই তালিকা সম্পূর্ণ

বাদ দিয়ে অন্য বাড়ীতে মজুত উদ্ধার করা হয়েছে, আমার দেওয়া নাম ঠিকানায় আজ পর্য্যন্ত যাওয়া হয়নি। আমি যে সমস্ত তথ্য দিয়েছিলাম মাননীয় খাদ্যমন্ত্রী সেগুলি খোঁজ খবর করে দেখতে পারেন আমার কথা সত্য কিনা। তাই স্যার, আমি বলব, যে খাদ্য-নীতি আপনারা গ্রহণ করেছেন এবং যে ভুল খাদ্যনীতির জন্য আজকে দেশে সঙ্কট দেখা দিয়েছে তার দায়িত্ব এড়াবার জন্য আপনারা কমিউনিষ্ট পার্টির উপর দোষারোপ করবার চেষ্টা করছেন। এ চেষ্টা করে আপনি সাময়িকভাবে হয়ত এড়িয়ে যেতে পারেন কিন্তু এতে দায়িত্ব এড়ান যায় না। এ চালাকী বেশীদিন চলতে পারে না, এটা লোকে ধরে ফেলবে। সুতরাং এইরকম কথা বলে কিছু লাভ নেই, সেজন্য আমি যখন একদিকে খাদ্যনীতির সমালোচনা করছি অন্যদিকে যেমন খাদ্যশস্যের রাষ্ট্রীয় বানিজ্য চালু করার দাবী জানাচ্ছি, তেমনি ব্যয়বরাদ্দের যে দাবী তিনি উৎথাপন করেছেন আমি সেই দাবীর বিরোধীতা করছি।

**Dr. Sailendra Chattopadhaya :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভয়াবহ খাদ্যসঙ্কট পশ্চিমবাংলাকে বিপর্য্যয়ের মুখে নিয়ে এসেছে, এটা আমরা সকলেই স্বীকার করি। তাই আজ সবচেয়ে গুরুত্বপূর্ন বিষয় হচ্ছে, এই খাদ্য সঙ্কটের হাত থেকে পশ্চিমবাংলার মানুষকে রক্ষা করা এবং চিন্তাভাবনা করে এর একটা কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করা। আজ পর্যন্ত দেড় লক্ষ টনের মত পাওয়া গেছে। কিন্তু আমরা যদি সমবেতভাবে আন্তরিকভাবে চেষ্টা করি এবং সরকার যদি উদ্যোগী হন তাহলে বোরো মরশুমের আগেই আরো ২ লক্ষ টন সংগ্রহ করা সম্ভব। আজও প্রচুর ধান জমা আছে গ্রামে গ্রামে সম্পন্ন জোতদারের বাড়ীতে তাদের অনুগত মানুষের বাড়ীতে বিভিন্নভাবে, বিভিন্ন উপায়ে লুকানো অবস্থায়। এরা আরো বেশী দাম পাবার আশায় দিন গুনছে। এদের বিরুদ্ধে সরকারের আরো বেশী কঠোর হতে হবে এবং এই সঙ্গে আজকে যে অকেজো আইন আছে পরিবর্তন সাধন করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি এই সংগ্রহের আইনগুলি বিশ্লেষণ করে দেখেন তাহলে দেখবেন যে এই অন্যায়কারীদের বিরুদ্ধে সরকার ব্যবস্থা গ্রহণে কত অসহায়। এরা দরকার হলে কোর্টে ছোটেন, কোর্টের আশ্রয় গ্রহণ করেন। তাই আজকে একটা মাত্র বড় প্রশ্ন জেগেছে যে আজকে এই লক্ষ লক্ষ মানুষের মুখে ক্ষুধার অন্ন জোগানর জন্য আগে এদের বিরুদ্ধে লড়ার জন্য, এই তথাকথিত অন্যায়কারী মানষ-গুলির বিরুদ্ধে এই মুষ্টিমেয় সামান্য কিছু মানুষের তথাকথিত ব্যক্তিগত অধিকার সরকার সীমিত করবেন কিনা? সরকার এদের বিরুদ্ধে তাদের হাতে যত অস্ত্র আছে সমস্ত অস্ত্র প্রয়োগ করুন জনসাধারণ তার পিছনে দাঁড়াবে। এই সঙ্গে সঙ্গে যারা মজুতদারের বিরুদ্ধে, অন্যায়কারীর বিরুদ্ধে সরকারের কাছে খবর দেবেন তাদের পুরষ্কারের কথা, তাদের পুরষ্কার দেবার কথা সরকার ঘোষণা করুন। আর লেভী সম্পর্কে যে কথা হয়েছে বোরো ধানের লেভী এটা অবাস্তব বলে মনে হচ্ছে। বর্ধমান জেলা, বীরভূম জেলা, মেদিনীপুর জেলা, হুগলী জেলার বহু জমি আছে যেখানে বোরো চাষ দ্বি-ফসলী হিসাবে আমন ধানের সঙ্গে করান হয়ে থাকে। এই সমস্ত জমিতে আমন ধানের যে চাষ হ'ত তার সঙ্গে বোরো ধানের চাষ যোগ করে এবং সরকারের আইন অনুযায়ী লেভী নেবার ব্যবস্থা করেন তাহলে আজকে যে হিসাব হচ্ছে তার থেকে অনেক বেশী ধান-চাল সংগ্রহ করা সম্ভব। আর এর সঙ্গে সঙ্গে সরকারের আগামী বছর এখন যা হচ্ছে—আগামী বছর যাতে আমাদের এই বছরের মত ভুল না হয় সেজন্য এখন থেকে খাদ্যনীতি কি হবে এবং সংগ্রহ কিভাবে করা হবে ঠিক করুন এবং উপযুক্ত ব্যবস্থা করুন। কারণ আমরা গত বছর দেখেছি, যখন ধান উঠবার সময় এল তখন সরকার বিভিন্ন নীতি নির্ধারণ করলেন এবং ব্যবস্থা নিতে আরম্ভ করলেন। এর ফলে উপযুক্ত সময় পাওয়া যায় না। তাই এখন থেকে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[7-20—7-30 p.m.]

**Shri Bhupal Chandra Panda :**
মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে খাদ্য বিষয়ে ব্যয়বরাদ্দের উপর আলোচনায় এপক্ষ এবং ওপক্ষ থেকে অনেক রকম কথা উঠেছে। মাননীয় কাশীকান্ত মৈত্র মহাশয় কতকগুলো সাজেসন্‌স রেখেছেন আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে। আমরা দেখছি তাঁর সঙ্গে আমাদের কতকগুলো অভিমত অনেকখানি মিল আছে। বর্তমানে বাংলাদেশ যে সঙ্কটের মধ্যে দিয়ে চলছে সেখানে এই খাদ্যের সমস্যাকে দলীয় স্বার্থের উর্ধে রাখতে হবে। এবং সর্বদলীয় খাদ্য কমিটি মারফৎ সংগ্রহনীতি এবং বন্টননীতি যদি এই সরকার না গ্রহণ করেন তাহলে বাংলাদেশের জনজীবনে যে দুর্ভোগ শুরু হয়েছে তা আরও গভীরতর এবং প্রচণ্ডতর হবে এবং তার প্রতিক্রিয়ায় বাংলাদেশের মধ্যে একটা অস্থিরতার অবস্থা সৃষ্টি হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মেদিনীপুর জেলা সম্পর্কিত বিষয়ে অনেক সদস্য অনেক কটাক্ষ করেছেন। স্বয়ং খাদ্যমন্ত্রী মহাশয়ও মেদিনীপুর জেলায় খাদ্য সংগ্রহের ব্যর্থতার কথা তাঁর খবরের কাগজে প্রকাশিত হয়েছে এবং তার জন্য কমিউনিস্ট পার্টিকে তাঁরা দায়ী করেছেন। আমি এই সম্পর্কে দু একটা কথা বলে আমার অন্য কথায় যাবো। আমাদের মেদিনীপুর জেলাতে খাদ্য সংগ্রহের যে নীতি সেই নীতি সম্পর্কিত বিষয়ে— প্রথমতঃ খাদ্য সংগ্রহ যে সময়ে নভেম্বর থেকে জানুয়ারী পর্য্যন্ত, এই পিরিয়ডে কিন্তু আমাদের জেলাতে খাদ্য সংগ্রহের ব্যাপারে আমাদের কোন কিছু জানানো হয়নি। প্রথম এবং প্রধান কথা খাদ্য সংগ্রহের গুরুদায়িত্ব নিয়ে মন্ত্রীসভার এক একজন মন্ত্রীর জেলা অনুসারে দায়িত্ব দিয়েছিলেন। আমাদের জেলার যে মন্ত্রীমহাশয়ের উপর দায়িত্ব ছিল, তিনি আমাদের পার্টিকে প্রথম খবর দিয়েছিলেন জানুয়ারী মাসের ৪ঠা তারিখে। নভেম্বর গেল, ডিসেম্বর গেল, জানুয়ারী মাসের ৪ঠা তারিখে আমাদের পার্টিকে খবর দেওয়া হ'ল যে খাদ্য নিয়ে একটা আলোচনা হবে জেলা ম্যাজিস্ট্রেটের এজলাসে। সেই আলোচনায় আমরা সহযোগীতার কথা পরিষ্কারভাবে জানিয়েছিলাম। আমরা পরিষ্কার-ভাবে এই কথা বলেছিলাম যে এই ব্যবস্থা নিতে দেরী হয়ে গেছে, আরও দ্রুততর করতে হবে। আমাদের প্রস্তাব ছিল যে খাদ্য সংগ্রহের যে কমিটি, সেটা শুধু অঞ্চল লেভেলে করলেই হবে না, এই কমিটির পলিশি নির্ধারণ কমিটি করা দরকার, তাকে সংগঠিত করা দরকার, তার জন্য ব্লক লেভেলে, জেলা লেভেলে এই কমিটি গঠন করতে হবে। তারা স্বীকার করলেন কিন্তু কোন ব্যবস্থা হ'ল না। পরবর্তীকালে স্বয়ং খাদ্যমন্ত্রী আমাদের জেলাতে গিয়ে উপস্থিত হলেন ১২ই জানুয়ারী তারিখে। এই ১২ তারিখে সমস্ত এম,এল,এ-দের মিটিং হল। সেই মিটিং-এ আমাদের তরফ থেকে প্রশ্ন করা হ'ল যে খাদ্য সংগ্রহ যে করবেন এবং এই যে কমিটি, এই কমিটি কি কেবল অঞ্চল লেভেলে হলে হবে, সেখানে কি পারবো, তা পারা সম্ভব নয়। তাই আবার জেলা লেভেলে, ব্লক লেভেলে করার কথা বলি উইথ স্ট্যাটুটারি পাওয়ার। স্ট্যাটুটারি পাওয়ার মানে হ'ল যে কমিটি যে সমস্ত লেভিয়েব্‌ল পার্সন তাদের কি পরিমান লেভি ধার্য্য করা হয়েছে সেই ধার্য্য লেভি কতটা তার দেবার ক্ষমতা আছে বা নেই কিংবা তার লেভি সঠিক ধার্য্য হয়েছে কিনা, কিংবা বেঠিক হয়েছে, এই সমস্ত বিচার করবার ক্ষমতা দিতে হবে। কারণ আমরা জানি গত বছরের আমাদের অভিজ্ঞতা আছে, যে সমস্ত লেভিয়েবল পার্সন, বড় বড় জমির মালিক, বিগ প্রোডিউসার, তাদের যে পরিমাণ লেভি ধার্য্য হওয়া প্রয়োজন, সে পরিমাণ লেভি সরকারের তরফ থেকে ধার্য্য হয়নি। ধার্য্য হলেও মাঝ পথে ভেস্তে গিয়েছে। তাদের কাছ থেকে যে পরিমাণ খাদ্য সংগ্রহ হওয়া উচিত, যেটা স্বাভাবিক সেই খাদ্য সংগৃহীত হয়নি। সেই কারণে আমরা এই কমিটি, এই খাদ্য সংগ্রহ কমিটির হাতে স্ট্যাটুটারী পাওয়ার চেয়েছিলাম, যাতে ব্লকের যে সমস্ত লেভিয়েবল পার্সন আছে, তাদের উপর যে পরিমাণ লেভি ধার্য্য করা উচিত, সঠিক এবং বেঠিক, বেঠিক হলেও তাকে সঠিক করবার অধিকার এই কমিটিকে দিতে হবে। দ্বিতীয় বক্তব্য আমাদের ছিল, যে সব জেলায়— আপনি জানেন স্পীকার স্যার, আমাদের জেলা বিগত বছরের অতিবৃষ্টি এবং পরবর্তীকালে সাইক্লোন এই দুটো আঘাতে বিপর্য্যস্ত হয়েছে, আমাদের কাঁথি মহকুমা, তমলুক মহকুমার সদরের একাংশ এবং ঘাটালের বেশীরভাগ জায়গাই প্লাবিত হয়ে গিয়েছে। সে সমস্ত

জায়গায় যদি ঘাটতি হয়ে থাক, ফসল বিনষ্ট হয়ে থাকে তাহলে সেই ঘাটতি জেলায় যে খাদ্য সংগৃহীত হবে তা অত্যন্ত কম হবে, ৫০ ভাগ হবে। সেইজন্য সেই এলাকায় মজুত রাখার ব্যবস্থা করতে হবে। তৃতীয় দাবী আমাদের ছিল এই যে সর্বদলীয় কমিটি, এই কমিটি কেবল সংগ্রহ করবে তাই নয়, বস্তুতঃ অভিমত দেবে; সেই অভিমত প্রস্তাব হিসাবে আসবে এবং সেগুলি পাশ হবে এবং সেগুলি যাতে সরকার মেনে চলতে বাধ্য হন সেটা দেখতে হবে। কিন্তু দুঃখের কথা এ বিষয়ে কোন প্রচেষ্টা দেখি না, এ বিষয়ে কোন ব্যবস্থাই গৃহীত হয়নি। মাননীয় স্পীকার মহাশয়, আমি নিজে স্বয়ং এই বিষয় নিয়ে আমাদের এস,ডি,ও'র সঙ্গে আলোচনা করেছি এবং আমাদের জেলার দায়িত্বশীল মন্ত্রী জ্ঞান সিং সোহন পাল মহাশয় খাদ্যমন্ত্রীর পক্ষ থেকে ছিলেন, তিনি কথা দিয়েছিলেন যে এই ভাবে সর্বদলীয় কমিটি তৈরী করবার জন্য মিটিং ডাকা হবে এবং মিটিং-এ যা ঠিক হবে সেই অনুযায়ী এই কমিটির পাওয়ার থাকবে সে বিষয়ে লিখিতভাবে জেলা ম্যাজিষ্ট্রেট আমাদের কাছে দেবেন। এবং আমরাও সেই অনুযায়ী নামের তালিকা করেছিলাম কোন কোন ব্লককে কোন ব্যক্তিকে আমরা সেই কমিটিভুক্ত হওয়ার জন্য নাম দেব। কিন্তু আজ পর্য্যন্ত সেই নাম দেবার আহ্বান ম্যাজিষ্ট্রেটের পক্ষ থেকে আসেনি বা মন্ত্রীমহাশয়ের দপ্তর থেকেও কোন ব্যবস্থা গৃহীত হয়নি। আমরা আশ্চর্য্য হয়ে দেখলাম আমাদের পাশের জেলা বাঁকুড়াতে, যেখানকার মন্ত্রী আমাদের ভূমিরাজস্বমন্ত্রী শ্রীগুরুপদ খাঁন মহাশয়, তিনি সেখানে সর্বদলীয় কমিটি তৈরী করেছেন। তাহলে কি অন্যায় করল আমাদের জেলা? যদি সেভাবে কমিটি তৈরী হতো—আমার মনে হয় এভাবে এটাকে এড়িয়ে যাওয়া হচ্ছে, কারণ সর্বদলীয় কমিটি আমাদের জেলাতে তৈরী হলে তাদের কোন অসুবিধা হয়ত হতো, সেই কারণে তারা এই জেলাতে এইভাবে এগিয়ে যেতে চান না। আমরা আরো একটা সাজেশন দিয়েছিলাম যে ডিহোডিং-এর যে স্কোয়াড হবে সে স্কোয়াডের মধ্যে ম্যাজিষ্ট্রেট পাওয়ার দরকার। কারণ অনেক ক্ষেত্রে তালা বন্ধ করে রেখে বাড়ীর মালিক সরে পড়ে, অনেক ক্ষেত্রে গোপন জায়গায় তালা বন্ধ করে রাখে, সেখানে ঢোকা যায় না তাহলে তার জন্য ম্যাজিষ্ট্রেট পাওয়ার-এর দরকার হয়, এবং অন্যান্য ব্যবস্থা নিতে হয়। তাই আমরা স্কোয়াডের ম্যাজিষ্ট্রেট পাওয়ার চেয়েছিলাম। এইভাবে আমরা খাদ্যের ডিহোডিং করে সেই সমস্ত খাদ্য সংগ্রহ করতে চেয়েছিলাম এবং জনসাধারণের মধ্যে সেই খাদ্য মজুত থাকবে ব্লক ভিত্তিতে এবং সেখানে যে সমস্ত খেত মজুর, গরীব চাষী, ভাগচাষী আছেন, যারা কিনে খেতে পারেন তাদের যদি কিছু কিছু করে রেশনের মাধ্যমে আমরা ধান এবং চাল সরবরাহ করতে পারি তাহলে সমস্ত খেতমজুর, গরীব মানুষ, যে মানুষকে আজ ২।৫ টাকা মজুরী দিয়ে কিম্বা কিছুটা চাল পুরস্কার দিয়ে চোরা-বাজারে, কালোবাজারে মজুতদার এবং মুনাফাখোররা পাঠিয়ে দিচ্ছে।

[7-30—7-40 p.m.]

তারা বিরাট গরীব মানুষ। সরকারের কাছ থেকে রেশন মারফৎ যদি তারা খাদ পায় তাহলে মজুত উদ্ধারে তারা ব্যাপকভাবে সাহায্য করতে পারে এবং তা সাফল্যমণ্ডিত করতে পারবে। এইভাবে আলোচনার পর যদি মন্ত্রীসভা বা দায়িত্বশীল মন্ত্রী বা নেতা ম্যাজিষ্ট্রেটের পক্ষ থেকে কোন ব্যবস্থা গ্রহণ না করা হয় তাহলে খাদ্য সংগ্রহ কেবল ঘোষণা করা ছাড়া তা কার্য্যকর হবে না। এবং সেদিকে সরকারের কোন দৃষ্টিই আছে বলে মনে হয় না। আমাদের জেলার দাঁতন ব্লকে দেখেছি সুরেশ মাইতির জমির পরিমাণ সাড়ে ২২ একর, লেভি ধার্য্য ছিল ৬৬·৪০ কুইনটাল, কিন্তু আজ পর্যন্ত তার কাছ থেকে কোন লেভি আদায় হয়নি। বাশুতী জানা কন্যা সহ জমি হচ্ছে ২২·৬৭ একর; লেভি ধার্য্য ছিল ৬৮·২ কুইনটাল এবং চূড়ান্তভাবে লেভি নেবার জন্য ছাড় হল ৩৫ কুইনটাল অর্থাৎ ৫০ পার সেন্ট ছাড় হল। নিত্যানন্দ শীল জমির পরিমাণ ১৮-১৬ একর; লেভি ধার্য্য ছিল ৪০ কুইনটাল, চূড়ান্তভাবে পরে লেভি ধার্য্য করা হল ৮ কুইনটাল— অর্থাৎ ৮০ পার সেন্ট তার ছাড় হল। ভাস্কর মাইতি পুত্র সহ ২১.০৬ জমির পরিমাণ, লেভি হল ৫৮.৩৬ কুইনটল। চূড়ান্তভাবে তার কাছ থেকে নেওয়া হল ১০ কুইনটাল। অর্থাৎ

৮৫ ভাগ ছাড়। সদর মেদিনীপুর জেলায় রাধেশ্যাম দে-র ১৯৭০-৭১ সালে লেভি ধার্য্য হয়েছিল ৮০।৮৫ কুইনটাল, এবার তার নাম লেভির খাতায় নেই, কিন্তু সাধারণ মানুষ প্রতিবাদ করায় সরকারী কর্মচারীরা তাঁকে বলে কয়ে ৬০ কুইনটাল ধান পেলেন। এই মালিক তার দালালী ব্যবসায় ভেতর দিয়ে ¼ অংশ ধান তার স্পর্শ করা হয়নি। প্রনব পালের ৮০ একর জায়গা নিজের হাতে সপরিবারে চাষ করে তার কত লেভি ধার্য্য ছিল বলতে পারছি না তবে তার কাছ থেকে নেওয়া হয়েছে ৭৫ কুইনটাল। অর্থাৎ যার প্রচুর জমি আছে তার কাছ থেকে সেই পরিমাণ ধান আদায় করা হয়নি। বেলপল্লীতে গজেন দের ১২০ কুইনটাল ধান সিজ করা হয়নি। তার ধান বের না করে তার কাছে গচ্ছিত রাখার জন্য হাইকোর্ট ইনজাংসন করে যে সমস্ত ধান আটকে দিয়েছে। আবার সেই সঙ্গে আমরা বলছি ঐ গ্রামের অনিল দে যার ৩ থেকে সাড়ে তিন বিঘা জায়গা তার উপর চাপ দিয়ে তার কাছ থেকে ২ কুইনটাল ধান আদায় করেছে। এই ধরণের ঘটনাবলী চলেছে। শুধু তাই নয়, বালিচকে কো-অপারেটিভ রাইস মিল যখন রাত্রি বেলায় ধান পাচার করছিল তখন পুলিশকে খবর দেওয়া হল, পুলিশ এল না। তখন ডি,এম, এসপি-কে ট্রাংক কল করে জানান হল, তারপর পুলিশ গেল। পুলিশ যখন গেল তার আগে পাশের বাড়ীতে ধান ঢুকিয়ে দিয়েছে, পুলিশ সেই বাড়ীতে না ঢুকে ওখান থেকে কয়েক কুইনটল ধান নিয়ে চলে এল। সুতরাং এই যে সংগ্রহ ব্যবস্থা এই সংগ্রহ ব্যবস্থার মধ্যে পুরোপুরি ফাঁকিবাজী রয়েছে। তারপর দেখুন ২৪-পরগনা জেলার বসিরহাট মহকুমায়, আপনার কাছে তথ্য দিচ্ছি, যার ৬৫ বিঘার মত জমি, লোক সংখ্যা ১৫ জন, যার ধান উৎপাদন হয় ২৭০ বস্তার মত, সেই সমস্ত মালিকের কাছ থেকে পুরো লেভি করে সেই পরিমাণ ধান আদায় করতে পারেনি। এক একটা ফিরিস্তি আপনার কাছে দিতে পারি। এই রকম ১০।১২ জন কেন ২০ জনের ফিরিস্তি আপনার কাছে দেখাব যে অনেক বেশী জমি আছে, অনেক বেশী ধান উৎপাদন করে, তাদের কাছ থেকে সেই পরিমাণ লেভি আদায় করা হয়নি। কিন্তু ওঁদের যে অঞ্চল সংগ্রহ কমিটি তাঁরা নোটিশ ছাপিয়ে লিখছেন-- এতদ্বারা আপনাকে জানান যাইতেছে যে সরকারী নির্দেশমত আপনার বর্তমান বৎসরে এত কে,জি ধান্য লেভি ধার্য্য করা হইয়াছে। আগামী এত তারিখের মধ্যে ডি,পি এজেন্টের নিকট উক্ত ধান্য জমা দিয়ে রসিদ লইতে অনুরোধ করা যাইতেছে। অন্যথায় আইনতঃ ব্যবস্থা নেওয়া হইবে। এই রকম অঞ্চল কমিটি করে লোকের উপর চাপ দিয়ে ভয় দেখিয়ে লেভি আদায় করা হচ্ছে। অন্যদিকে যারা বিগ বিগ প্রোডিউসার তাদের কাছ থেকে লেভি আদায় করা হচ্ছে না।

## Committee of Privileges

**Mr. Speaker** : In accordance with the provisions of rule 304 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the following members of the Assembly to form the Committee of Privileges :—

1. Shri Haridas Mitra, Deputy Speaker.
2. Dr. Santi Kumar Das Gupta.
3. Shri Abdur Rauf Ansari.
4. Shri Puranjoy Pramanik.
5. Dr. Ramendra Nath Dutt.
6. Shri Sarat Chandra Das.
7. Shri Gangadhar Pramanick.
8. Shri Bimal Paik.
9. Shri Harasankar Bhattacharyya.

In terms of proviso to rule 255 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I appoint Shri Haridas Mitra, Deputy Speaker, to be the Chairman of this Committee.

### Committee on Rules

**Mr. Speaker** : In accordance with the provisions of rule 309 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the Committee on Rules which shall consist of the following members of the Assembly, viz.—

1. Shri Nandalal Banerjee.
2. Shri M. Shaukat Ali.
3. Shri Sudhir Bera.
4. Shri Md. Safiulla.
5. Shri Monoranjan Pramanik.
6. Shri George Albert Wilson-de Roze.
7. Shri Biswanath Chakrabarty.
8. Shri Pradyot Kumar Mahanti.

Mr. Speaker will be the Chairman of the Committee.

### Ninth Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I beg to present the Ninth Report of the Business Advisory Committee, which at its meeting held on the 22nd March, 1974, in my Chamber recommended the following revision in the programme of business fixed for the 22nd March, 1974 and from 26th to 28th March, 1974, viz.—

Friday, 22-3-74 ... After the Demands fixed for the day are voted the West Bengal Comprehensive Area Development Bill, 1974, will be introduced and referred to a Select Committee—15 minutes.

Tuesday, 26-3-74 ...

(i) The Hooghly River Bridge (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes.

(ii) The Calcutta Metropolitan Development Authority (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes.

(iii) Demand No. 3 (213—Council of Ministers),

(iv) Demand No. 18 (252—Secretariat—General Services),

(v) Demand No. 19 (253—District Administration),

(vi) Demand No. 31 (276—Secretariat—Social and Community Services),

(vii) Demand No. 49 (296—Secretariat—Economic Services), and

} $3\frac{1}{2}$ hours.

(viii) Demand No. 28 (266—Pensions and Other Retirement Benefits). $\frac{1}{2}$ hour.

Wednesday, 27-3-74 ...

(i) The Bengal Municipal (Amendment) Bill 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes.

(ii) The Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes.

(iii) Demand No. 25 [259—Public Works, 277—Education (Sports) (Buildings), 277—Education (Excluding Sports and Youth (Welfare) (Buildings), 278—Art and Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health, Sanitation and Water Supply (Buildings), 283—Housing (Buildings), 287—Labour and Employment (Buildings), 295—Other Social and Community Services (Buildings), 304—Other General Economic Services (Buildings), 305—Agriculture (Buildings), 309—Food and Nutrition (Buildings), 310—Animal Husbandry (Buildings), 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Closed and Sick Industries) (Buildings), 328—Mines and Minerals (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481—Capital Outlay on Family Planning (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 488—Capital Outlay on Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) } 3 hours.

(Buildings), 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings), 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Buildings), 509—Capital Outlay on Food and Nutrition (Buildings), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Closed and Sick Industries) (Buildings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings), and 528—Capital Outlay on Mining and Metallurgical Industries (Buildings), and

(iv) Demand No. 70 (377—Roads and Bridges, 537—Capital Outlay on Roads and Bridges, and 737—Loans for Roads and Bridges).

(v) Demand No. 22 (256—Jails)— 1 hour.

(vi) Demand No. 60 [314—Community Development (Excluding Panchayat), and 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat)].

(vii) Demand No. 40 (284—Urban Development, 484—Capital Outlay on Urban Development, and 684—Loans for Urban Development).

(viii) Demand No. 59 [314—Community Development (Panchayat), 363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat), and 714—Loans for Community Development (Panchayat)].

(ix) Demand No. 4 (214—Administration of Justice).

(x) Demand No. 58 (313—Forest, and 513—Capital Outlay on Forest).

(xi) Demand No. 39 (283—Housing, 483—Capital Outlay on Housing, and 683—Loans for Housing).

(xii) Demand No. 10 (239—State Excise).

(xiii) Demand No. 32 [277—Education (Sports)].

(xiv) Demand No. 12 (241—Taxes on Vehicles).

(xv) Demand No. 1 (221—State Legislatures).

(xvi) Demand No. 5 (215—Elections).

(xvii) Demand No. 84 (766—Loans to Government Servants, and 767 —Miscellaneous Loans).

(xviii) Demand No. 26 (260—Fire Protection and Control).

(xix) Demand No. 74 [363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)].

(xx) Demand No. 6 (220—Collection of Taxes on Income and Expenditure).

(xxi) Demand No. 8 (230—Stamps and Registration).

(xxii) Demand No. 68 (335—Ports, Lighthouses and Shipping).

(xxiii) Demand No. 69 (336—Civil Aviation).

(xxiv) Demand No. 72 (339—Tourism).

(xxv) Demand No. 73 (544—Capital Outlay on Other Transport and Communication Services).

(xxvi) Demand No. 14 (247—Other Fiscal Services).

(xxvii) Demand No. 24 (258—Stationery and Printing).

(xxviii) Demand No. 16 (249—Interest Payments).

(xxix) Demand No. 71 (338—Road and Water Transport Services, 538—Capital Outlay on Road and Water Transport Services, and 738—Loans for Road and Water Transport Services).

(xxx) Demand No. 11 (240—Sales Tax).

(xxxi) Demand No. 13 (245—Other Taxes and Duties on Commodities and Services).

(xxxii) Demand No. 51 (304—Other General Economic Services).

(xxxiii) Demand No. 27 (265—Other Administrative Services).

(xxxiv) Demand No. 20 (254—Treasury and Accounts Administration).

(xxxv) Demand No. 33 [277—Education (Youth Welfare)].

(xxxvi) Demand No. 55 [310—Animal Husbandry, and 510—Capital Outlay on Animal Hsubandry (Excluding Public Undertakings)].

(xxxvii) Demand No. 56 [311—Diary Development, 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings), and 711—Loans for Dairy Development (Excluding Public Undertakings)].

(xxxviii) Demand No. 30 (268—Miscellaneous General Services).

(xxxix) Demand No. 41 (285—Information and Publicity).

(xl) Demand No. 46 [288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), and 688—Loans for Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)].

Thursday, 28-3-74 ... (i) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1974 (Introduction, Consideration and Passing)—30 minutes.

(ii) Discussion and Voting on Supplementary Grants for 1973-74—4 hours.

There will be no questions, calling attention or mention cases from the 26th to 28th March, 1974.

[7-40—7-50 p.m ]

**Shrimati Ila Mitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিজনেস এ্যাডভাইসরি কামটির মিটিং-এ ছিলাম, আমি জানি সেখানে এরকম কোন কথা হয়নি যে কোশ্চেন বা মেনসম হবেনা।

**Mr. Speaker :**

আমি শুনলাম হয়েছে।

**Shrimati Ila Mitra :**

না, সেরকম কোন কথা হয়নি। কোশ্চেনের ব্যাপারে কোন আলোচনাই হয়নি কারণ মেমবাররা মনে করেন এতে তাঁদের প্রিভিলেজ কমে যাবে। আপনি যখন বলেছেন তখন আমার আর কিছু বলার নেই।

**Mr. Speaker** : I can point out that on the last occasion, for consecutively 10 days there was no question, no calling attention and no mention because the budget demand had the priority for discussion. On the present occasion also, only for 3 days, the Business Advisory Committee has decided to follow the same procedure. I think Shrimati Ila Mitra left the meeting just before the meeting was concluded. Mr. A. H. Besterwitch was in the meeting of the Business Advisory Committee and he also agreed on this point.

Now I request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, I beg to move that the 9th Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

**Mr. Speaker** : I think the motion is adopted. (Pause). The motion is adopted.

Now the Hon'ble Chief Minister, Shri Siddhartha Shankar Ray, will make a statement under Rule 346.

**Statement under Rule 346**

**Shri Siddhartha Shankar Ray** : Mr. Speaker, Sir, although the Confederation took 24 hours' time on the 20th night, it has not decided to call off the ceasework. The Government's stand has been made absolutely clear time and again and continuous discussions have gone on for several days with representatives of the Confederation not only with me but other Ministers, such as, the Labour Minister the Irrigation Minister, the Works and Housing Minister, the Health Minister the State Labour Minister and the State Municipal Affairs Minister. This is the 30th day of the ceasework, and the Government has been as patient as possible,

and had discussed the entire matter on numerous occasions with the Confederation with sympathy and fairness. The Government tried its best to settle the matter, but unfortunately the Confederation has not responded to the efforts made in this regard. As already indicated by the Government, it was not possible for any State Government to come to a decision by itself to compulsorily reserve all posts of Secretaries in Technical and Medical Departments for the technocrats only to the exclusion of all others This can only be decided by the Committee which has been formed consisting of some Chief Ministers and some Central Ministers on an all India level. In no State in India does such a system exist at present, and it was impossible for one State to take a unilateral decision on this point, particularly when an All India Service, viz, the Indian Administrative Service was also involved. With regard to their pay-scale, the Government had made it clear time and again that it was willing to consider fairly and with sympathy and prosposal to remove any anomaly in the pay-scale as announced.

The Government had also announced before the ceasework that in so far as Technical and Medical Departments are concerned, the doors have been thrown open to all, and in suitable cases technocrats and doctors will be appointed as Secretaries, depending upon the merits of each case. Similar announcement has also been made with regard to Joint Secretaries, Deputy Secretaries and Assistant Secretaries. Over and above this, new posts have been created of Engineers-in-Chief in Irrigation and Public Works Departments giving these Engineers-in-Chief the status of a Commissioner and also making them ex-officio Secretaries. Similarly posts of the Director of Health Services and the Director of Public Instructions have also been given the status and pay of a Commissioner and made ex-officio Secretaries. All these posts are exclusively reserved for technocrats. In spite of all this, it is very unfortunate that the Confederation has refused to call off the ceasework and, under the circumstances, the Government is left with no other option but to take certain steps to remove the tremendous distress which the people are facing. Because of the ceasework, patients are not being attended to in hospitals and all development and maintenance works have been severely impeded. Construction of schools, colleges, primary health centres, hospitals, bridges, roads, etc. and the Rural Electrification Programmes have been badly affected. The water supply position has become serious ; so also power generation. Due to greater load-shedding, industry is suffering and the industrial workers are being subjected to unnecessary lay-offs. Moreover, the standing Boro crop is in danger, due to the absence of the Engineers, and the Minor Irrigation Programme has almost come to a stop.

The Government, therefore, announces that the "no work no pay rule" will be strictly enforced. The rule as to break in service of striking employees will be applied but in considering the cases as to where the rule is to be applied, the Government will take into consideration those cases where the employees were willing to work but were forced against their will to ceasework. Disciplinary action will also be taken in suitable cases.

The problem, however, will not be solved by merely taking some disciplinary action. The people's needs have to be attended to. The Government, therefore, is making elaborate arrangements to run the Engineering and Medical Services to the best of its ability, and for this purpose various steps are being taken including making new appointments and getting the services of available Engineers and Doctors.

We have not been elected to this House by the people and been made Ministers to allow the whole State and its people to be held to ransom by a group of striking Service Doctors and Engineers We shall therefore have to take all necessary steps to come to the assistance of the people.

Sir, I am also glad to announce that the Howrah Municipal workers' strike has been called off today. The Municipal Affairs Minister had negotiations, and the strike has been called off with effect from today.

**Shrimati Ila Mitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বক্তব্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় রাখলেন সে সম্পর্কে আমি কিছু বলতে চাইনা। আমি শুধু বলব যে আরেকবার চেষ্টা করে দেখুন যে মিটিয়ে দিতে পারেন কিনা।

**Demands Nos. 42 and 54**

[7-50—8-00 p.m.]

**Shri Nandalal Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে যে খাদ্য সঙ্কট সে সম্পর্কে সমস্ত সদস্য বলেছেন আমি তার পুনরুক্তি করতে চাই না। আমার মনে হয় এই খাদ্য সঙ্কট কতকগুলি কারনে দেখা দিয়েছে। আমি মনে করি যে গ্রামে প্রকিওরমেন্টের সময় মিলিটারী কায়দায় পুলিশকে ভাবী ভারী বুট পরিয়ে যদি ঐ সবুজ ধানের মাঠে না ঘুরাতেন তাহলে খাদ্য ফলিয়েছে তাদের মনে সন্ত্রাসের সৃষ্টি হত না।

আমরা পুলিশের উপর খুব বেশী নির্ভরশীল হয়েছি। এ সেই পুলিশ যাদের আমরা দেখি কলকাতার রাজপথে প্রকাশ্যে সকলের সামনে দাঁড়িয়ে ঘুস খায়। আমরা রাইস মিল ওনারদের প্রতি খুব কমনীয় ভাব দেখিয়েছি। যদি পঞ্চায়েত এবং স্থানীয় এম এল এ-দের সঙ্গে যৌথভাবে লেভি নির্ধারণ করা হত, তাহলে আদায়-এর মাত্রা বেশী হত এবং সমস্যা সমাধান করা যেত। ধানের দাম যদি বাজারের জিনিষপত্রের সঙ্গে সামঞ্জস্য রেখে করা হত, তাহলে ধানের প্রকিওরমেন্ট হয়ত আরও সুষ্ঠুভাবে হত। আর একটা কথা এই ধান চাল চালাও পাচারে গ্রামবাংলার ছাত্র, মহিলা, শিক্ষক সকলেই এই কারবারে যেন নেমে গেছে। হাজার হাজার সাইকেল চোরাই ধান চাল নিয়ে চলে যাচ্ছে, স্কুল ছেড়ে ছাত্ররা এতে গেছে, গৃহিনীরাও গ্রামের দিকে এই কাজে নেমে গেছে, সুতরাং এই চালাও ধান চাল পাচার পুলিশ দিয়ে বন্ধ করা সম্ভব নয়, আমাদের অন্য মাধ্যম বেছে নেওয়া উচিত। এই খবর ঠিক যে ভবিষ্যতে বেশী মুনাফা করার জন্য, গ্রামবাংলায় যাদের ধান আছে তারা তাদের মজুত লুকিয়ে রেখেছে, ভবিষ্যতে মুনাফার স্পৃহা তাদের মনে এত বেশী করে স্থান নিয়েছে যে আমাদের যাদের কাছে ধান পাবার কথা, অনেক ক্ষেত্রে তাদের উপর লেভি নিচ্ছি কম, আর যাদের কাছে কম পাবার কথা তাদের কাছে লেভি দিচ্ছি বেশী, এই নানা কারণে, গ্রামবাংলায় আজকে একটা হাহাকারের সৃষ্টি হয়েছে, যেটা হয়ত মূলতঃ হওয়া উচিত হয়নি। ক্ষয় ক্ষতি বাদ দিয়ে আজকে ৪৩ লক্ষ টন খাদ্য হয়েছে, চাল হয়েছে যেখানে ৬০ লক্ষের প্রয়োজন, এই যে ১৭ লক্ষ টনের ঘাটতি এর জন্য আমাদের এত মাথা খুঁড়তে হতনা যদি আমরা প্রতি পদে প্রশাসন জোরদার করতাম। যদি প্রত্যেক দল তাদের দলীয় স্বার্থ ছেড়ে দিয়ে, ভবিষ্যতের রাজনীতির আশা ছেড়ে দিয়ে সকলে এক যোগে কোমর বেঁধে নামতে পারি, এবং এটা আমার সাজেশন, তাহলে অবাধ চোরাকারবার বন্ধ করে দিয়ে আমরা মজুত উদ্ধার করতে পারি। এখনও সময় আছে যথেষ্ট, উদ্বৃত্ত এলাকা থেকে কর্ডন তুলে দিয়ে খাদ্যদ্রব্যের উপর কড়া নজর রাখুন, কলকাতার রেশন ব্যবস্থা যাতে বানচাল না হয় সময় থাকতে তার ব্যবস্থা করুন, একটু ভাল চাল দিলে কলকাতার লোক আর ব্লাকমার্কেটের চাল খাবে না, বিত্তশালী ব্যক্তিদের জন্য আলাদা রেশন কার্ড চালু করুন, প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় যে সুষম খাদ্যের কথা বললেন, যাদের পকেটে পয়সা আছে, তারা সেই সব সুষম খাদ্য গ্রহণ করুন। তিনি একটা সুষম খাদ্যের একটা লিস্ট দিয়েছেন এবং সেই সঙ্গে তিনি তুলনা করেছেন ওয়েস্ট জার্মানীর সঙ্গে, বিলাত আমেরিকার সঙ্গে, জাপানের সঙ্গে। আমাদের ভারতবর্ষ দরিদ্র দেশ, শতকরা ৩৫ কেন ৯৫ জন লোকেই হয়ত দু-বেলা দু-মুঠো খেতে পায় না। সুতরাং ওয়েস্ট জার্মানী জাপান যারা এই সুষম খাদ্য খায় তাদের কথা চিন্তা করে কল্পনার পিছনে ছুটে কোন লাভ নাই। আমি এইটুকু বুঝি যে গ্রামবাংলায় আজকে যে হাহাকার এর পিছনে একটা বিরাট চক্রান্ত রয়েছে এবং সেই চক্রান্ত ধনিক শ্রেণী করছে, যাঁরা কংগ্রেসী সরকারকে অপদস্থ করতে চান তাঁরাই এটা করছেন এবং এই সুযোগ অন্যান্য রাজনৈতিক দলও

হয়ত গ্রহণ করার চেষ্টা করছেন। কিন্তু একটা কথা-- প্রগতিশীল সরকারের সঙ্গে আমাদের সি, পি, আই বন্ধুরা এক সঙ্গে আছেন, একভাবে চলতে চান যাতে বাংলার দারিদ্র দূর হয়, যাতে গরীব বাংলার মানুষ খেতে পায়। আজকে সকলেরই নজর দেখছি কলকাতার উপর। কলকাতাকে পুরো কর্ডন করুন। এখানে ৪০ লক্ষের বেশী রেশন কার্ড দেবেন না কিন্তু কলকাতার দরজা খুলে দিয়েছেন, এখানে বিহার থেকে লোক আসছে ইউ, পি, থেকে লোক আসছে, ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে লোক আসছে এবং প্রতিদিন হাজার হাজার লোক এসে এখানে ঢুকছে, তারা এখানেই বাস করছে। তাদের জন্য রেশন কার্ড দেওয়া যাবে না, আমাদের যেখানে হাজার হাজার লোক রেশন কার্ড করতে পারছে না, তাদের আমরা রেশন কার্ড দেবো কোথা থেকে? আজকে তাই আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে তাদের আর রেশন কার্ড দেওয়া হবে না, একথা আমাদের ঘোষণা করতে হবে। শুধু শুধু এটা একটা প্রহসনে পরিণত হয়েছে। সকাল থেকে তিন ঘন্টা সময় লাগে শুধু রেশন কার্ডের লাইনের জন্য। দু-একজন ভাগ্যবান হয়তো পায় কিন্তু বেশীর ভাগকেই বাতিল করে দেওয়া হয়। কেন তারা বাতিল হচ্ছে? তবে রেশন কার্ড না পেয়ে কি তারা আন্দোলন করবে? আজকে খাদ্যনীতিকে সফল করবার জন্য কলকাতায় যদি রেশান কার্ড না দেন তবে বলে দিন। যাহারা বহিরাগত তাদের খাওয়াবার ভার পশ্চিমবাংলার নেই এই কথা বলে দিন। হাওড়া স্টেশান, শিয়ালদহ স্টেশান দিয়ে হাজার হাজার বহিরাগত রোজ আসছে। আমার কথা হচ্ছে সেই দেশের গভর্ণমেন্টের সঙ্গে কথা বলে, যাতে এই যে জনস্রোত কলকাতায় আসছে তার ব্যবস্থা করুন। এই যে জনস্রোত আসছে কলকাতার বুকে সেটা বন্ধ করুন। এই কথা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করতে চাই যে এই সমস্ত যদি না করেন তাহলে খাদ্য সমস্যার সমাধান হবে না। খাদ্যমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Paresh Chandra Goswami :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খাদ্য এবং সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী যে বিবৃতি রেখেছেন সেটাকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি বক্তব্য রাখবার চেষ্টা করছি। এইমাত্র আমাদের মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় যে স্টেটমেন্ট রাখলেন তাতে আমরা দেখলাম যে কিছু সংখ্যক লোক উদ্দেশ্যমূলকভাবে সরকারেরকে বেকায়দায় ফেলবার জন্য এইভাবে চেষ্টা করে যাচ্ছেন। মাননীয় কাশীকান্তবাবু বললেন যে নানান জিনিষের দাম বেড়ে যাচ্ছে। শুধু যে দাম বেড়ে যাচ্ছে তাই নয় আমি বলছি তারজন্য হয়তো আমাদের প্রকিওরমেন্টের অসুবিধা হতে পারে এটা আমাদের আজকে অনুসন্ধান করা দরকার। বিভিন্ন জিনিসের যে দাম বাড়ছে এটা কারা ঘটাচ্ছে। আমরা ঘোষণা করেছিলাম যে আমাদের সমাজতন্ত্র আনতে হবে, গরিবী হটাতে হবে। যেদিন আমরা এই কথা ঘোষণা করেছিলাম সেইদিন থেকে দেখা গেলো যে এক বিশেষ শ্রেণীর লোক, এক বিশেষ শ্রেণীর প্রতিক্রিয়াশীল তা সেই ব্যাংকের মালিক থেকে সুরু করে বিভিন্ন কলকারখানার মালিক, একটা বিশেষ শ্রেণী সামগ্রিকভাবে এই সরকারের বিরুদ্ধে লেগে গেল। এবং আমাদের যে আশা-আকাঙ্খা প্রতিফলিত হয়েছিল আজকে সেই মানুষেরা এতে বাধা দিচ্ছে। আজকে সেই সমস্ত বিশেষ শ্রেণীর মানুষেরা মানুষের মধ্যে ফ্রাসটেসান এনে দেবার চেষ্টা করছে। তারাই দালালী করতে সুরু করেছে টেকনোক্রাটস্ থেকে সুরু করে ডাক্তার এবং মিল মালিক ও বিভিন্ন জোতদার এবং ক্যাপিটালিষ্ট গ্রুপ। আমরা দেখেছি যে ব্যাংকের মালিকেরা এই স্ক্রীমকে বানচাল করবার জন্য চেষ্টা করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই খাদ্য বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে আমি এই কথাই বোঝাতে চাই যে আজকে যে খাদ্যদ্রব্যের দাম বেড়েছে বা প্রোডাকসান ফেলিওর এটা একটা কোন জায়গার কথা বা একটা লোকের দ্বারা হয়নি। সামগ্রিকভাবে আমাদের এটা দেখতে হবে। সামগ্রিকভাবে একটা চক্র অনেকদিন ধরে কাজ করছে। একটা প্রতিক্রিয়াশীল গোষ্ঠী দীর্ঘদিন ধরে এই সমস্ত বানচাল করবার চেষ্টা করছে যদি আমরা খাদ্যদ্রব্য সংগ্রহ করতে না পারি তাহলে কাদের ক্ষতি হতো। এই সমস্ত ট্রেডার্স যারা

খাদ্যদ্রব্যের ব্যবসা করে এবং যারা খাদ্যদ্রব্য জমা রাখে বা এইভাবে মজুত করে কোটি কোটি টাকার এইভাবে ব্যবসা করে এরা মানুষের মুখের অন্ন কেড়ে নিচ্ছে। তারাই দেশের মধ্যে একটা বিশৃঙ্খলতা করবার চেষ্টা করছে। দেখলাম অনেকে বলেছেন যে ধানের দাম বাড়িয়ে দেওয়া হোক তাহলেই নাকি অনেক প্রকিওরমেন্ট হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ধানের দাম কত বাড়াবেন? ধানের দাম বাড়ান তাতে আমার আপত্তি নেই, ধানের দাম কত বাড়াবেন? আপনি যদি ধানের দাম ১০০ টাকা করেন তাহলে দেখবেন যে ট্রেডার্সরা সেখানে ধানের দাম ১৪০ টাকা কুইনটাল দিয়ে কিনতো। তাই আমি আপনার মাধ্যমে একটা হুঁশিয়ারীর কথা বলে দিতে চাই। আমাদের নদীয়া, মুর্শিদাবাদ, বর্ধমান-এর বিভিন্ন জায়গায় এখনও যেখানে গম ওঠেনি সেই সমস্ত জায়গায় ট্রেডার্সরা গিয়ে বলছে যে আমাদের ২০০ টাকা, ২৫০ টাকা কুইনটাল সমস্ত বিক্রি করে দাও। সেখানে এইভাবে বিক্রি হয়ে যাচ্ছে ঐ সমস্ত গম মাঠ থেকেই।

Traders are being allowed to go to the cultivators to purchase paddy, wheat, etc.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যখন ৭ একর জমি লেভি ধরলাম তখন আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী তাঁকে আমি এ বিষয়ে বলেছিলাম যে এই ৭ একর ধরাটা কতটা সঙ্গত হয়েছে সেটা চিন্তা করবার জন্য। আজকে এটা চিন্তা করার দরকার আছে। ৭ একরের বেশী জমি পশ্চিমবাংলার কত লোকের আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সেখানে বলেছিলাম যে ৫ একরের বেশী করবেন না। আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, যে সমস্ত রাইস মিল চাল কিনবে না তাদের ন্যাশানালাইজ করা হবে। আমি জিজ্ঞাসা করছি যে কতগুলি রাইস মিলকে আপনারা ন্যাশানালাইজ করেছেন বা কিনে নিয়েছেন? কেউ কেউ বলেন যে কলকাতাকে কর্ডন করলেই নাকি সমস্যার সমাধান হয়ে যাবে। কাকে দিয়ে আপনি কর্ডনিং করবেন? এইতো আমাদের পুলিশ যা সেই সমস্ত জায়গায় আছেন। আজকে কি গ্যারান্টি দিতে পারেন যে এই পুলিশকে দিয়ে সিজ করলে হবে? পুলিশতো সিজ করেছিল যদি তারা প্রোকিওরমেন্টের সেইসব যদি এফ, সি, আই-এর গোডাউনে জমা হতো তাহলে আমাদের সংগ্রহ আরো বাড়তো। আমি আরও একটা কথা বলছি পুলিশের কাছে আমরা যে ব্যবহার পাই সেটা অত্যন্ত খারাপ। বাংলাদেশে আজ নিদারুণ দারিদ্র। এফ, সি, আইয়ের কথা বলেছেন। কিন্তু গ্রামবাংলার লোক কর্পোরেশান উচ্চারণ করতে পারে না, বলে কোরাপসান।

[8-00—8-10 p.m.]

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় স্পীকার স্যার, আজকের খাদ্য বাজেটে আমি বলবো না ভেবেছিলাম। তবে কতকগুলো ঘটনা ঘটলো, কতকগুলো বক্তৃতা হল, যার ফলে দু'একটা কথা বলতেই হচ্ছে। মিঃ স্পীকার স্যার, খাদ্যমন্ত্রীর এই বক্তৃতা এটা আমি খুব মনোযোগ দিয়ে পড়লাম। এই বক্তৃতা আমাকে সম্পূর্ণ হতাশ করেছে। তিনি এই অসহনীয় অবস্থার জন্য দায়ী করেছেন চালকল মালিকদের এবং কেন্দ্রীয় সরকারকে। আর কোন কথা এই পুস্তিকাতে কেউ খুঁজে পাবে না। নিজেদের অক্ষমতা বা নিজেদের অযোগ্যতা এইটা তিনি সম্পূর্ণ এড়িয়ে গিয়েছেন। তাই নয় আমার নিজের ধারণা ইচ্ছাকৃতভাবে এবং খুব সুনিশ্চিতভাবে একটা নীতি নিয়ে তারা অগ্রসর হচ্ছেন। এই যে প্রকিওরমেন্ট ফেল করালেন এটা শুধুমাত্র যে তাদের রাজনৈতির ইচ্ছার অভাব, ধনী জোতদারের কাছ থেকে চাল আদায়ের ইচ্ছার অভাব— শুধু সেই রাজনৈতিক ইচ্ছার অভাব তাই নয়— এটা সুনিশ্চিত রাজনৈতিক ইচ্ছা; আমার কাছে আজকের আলোচনা শুনে বারবার মনে হচ্ছে। কথাটা উঠেছিল কি কিছুদিন আগে আমরা কাগজে দেখলাম যে কংগ্রেসের পরিষদীয় দল মাননীয় বিধানসভার সদস্যারা তারা ডিসট্রিক্ট কর্ডন তুলে দেওয়ার প্রস্তাব করেছেন। আজকে প্রফুল্ল চন্দ্র সেন মহাশয়ের বক্তৃতা আমি খুব মনোযোগ দিয়ে শুনলাম। তাঁর বক্তৃতার প্রধান, সমগ্র বক্তৃতার একমাত্র সুপারিশ [illegible] ডিসট্রিকট কর্ডনিং তুলে দেওয়ার। আমি কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে এই ডিসট্রিক্ট কর্ডন তুলে দেওয়ার সম্পূর্ণ বিরোধীতা করছি। কেন বিরোধীতা করছি? যারা সারপ্লাস ডিসট্রিক্টের বিধানসভার সদস্য আছেন যেমন ধরুন বীরভূম, বর্ধমান,

মেদিনীপুর কেমন করে এই প্রস্তাব তাঁরা করলেন ডিসট্রিক্ট কর্ডন তুলে দাও? সেখানকার যারা গরীব মানুষ কিনে খায়, ক্ষেত মজুর, ভাগ চাষী, তাদের উপর এই প্রস্তাবের প্রচণ্ড প্রতিক্রিয়া হবে, চালের দাম কি প্রচণ্ড পরিমান বাড়বে। মিঃ স্পীকার স্যার, ঘাটতি জেলার সদস্যরা কি করে এই প্রস্তাব মানলেন? তাদের ধারণা হল যে উদ্বৃত্ত অঞ্চল থেকে চাল এসে তাদের ভাসিয়ে দেবে, চালের দাম কমে যাবে। এ কি কখনও হয়। বিহারে গমের উৎপাদন বাড়া সত্ত্বেও বিহারে তো ক্রাইসিস আমাদের থেকে কিছু কম নয়। ডেফিসিট এরিয়াতে এর প্রতিক্রিয়া কি হবে? যেহেতু উদ্বৃত্ত জেলাতে খাদ্যের দাম বাড়বে, প্রকিওরমেন্টের সম্ভাবনা একেবারেই থাকবে না এবং সেই প্রকিওরমেন্ট না হলে ডেফিসিট ডিসট্রিক্টের মডিফায়েড রেশনিং চলবে না এবং ডেফিসিট ডিসট্রিক্টের মডিফায়েড রেশনিং যদি ভেঙ্গে যায় তাহলে যে ক্রাইসিস হবে, সে ক্রাইসিস সারপ্লাস ডিসট্রিক্টের ক্রাইসিসের চেয়ে বেশী হবে। ডেফিসিট ডিসট্রিক্টের কোন উপকারই হবে না। কোন বিধানসভার কংগ্রেস পার্টির সদস্যরা— তারা সারপ্লাস ডিসট্রিক্টেরই হন বা ডেফিসিট ডিসট্রিক্টেরই হন, কি চিন্তা করে তারা এই কাজটা করলেন, আমি কিছুতেই বুঝতে পারছি না। আমার মনে হচ্ছে একটা দূরদৃষ্টির অভাব হয়েছে। যখনই কোন একটি ঠেকা খান এবং কোন মতে সেই ঠেকা সামলানোর জন্য একটা নীতি ঠিক করেন। আজকে ডেফিসিট এরিয়ার এম, এল, এরা ভাবলেন আজকে আমরা যদি কোনমতে এইটা ঠেকা দিয়ে দিই কিছু চাল আমাদের এখানে আসতে পারে যদি কর্ডনিংকে তুলে দিই। মিঃ স্পীকার স্যার, সেই চাল অত্যন্ত বড় লোকদের কাছে আসবে। সেই চাল কেনবার মতো ক্ষমতা ডেফিসিট এরিয়ার লোকজনদের, সাধারণ মানুষদের থাকবে না। এবং সমগ্র প্রোকিওরমেন্ট নীতি বিফল হয়ে যাবে। আমি আশা করবো খাদ্যমন্ত্রী এই সর্বনাশা নীতি গ্রহণ করবেন না। মাননীয় স্পীকার স্যার, যখন একটা দেশে অর্থনৈতিক উন্নয়ন হয় তখন সেখানে খাদ্যের দাম কম রাখতে হবে। ওঁরা নিশ্চয় ইতিহাসে পড়েছেন যে যখন ইংল্যান্ডে অর্থনৈতিক উন্নয়ন হয়েছিল ১৭৭০ সালের পর থেকে তখন আপনি জানেন খাদ্যের দাম অত্যন্ত বেশী ছিল। পার্লামেন্টে আমাদের এই বিধানসভার মত জমির মালিকরা বা তাদের প্রতিনিধিরা সেখানে সেই পার্লামেন্টে ভীড় করে থাকতো। কারণ বিদেশ থেকে গম আসবার উপর সেখানে তখন রেসট্রিকসন ছিল। বিদেশী গম সেখানে আসতে পারতো না। কারণ জমিদাররা যাতে বেশী পরিমাণে দাম পেতো খাজনা পেতো তারজন্য। মাননীয় স্পীকার স্যার, ল্যাঙ্কাসায়ারের এবং ম্যাঞ্চেস্টারের শিল্পপতিরা বার বার তারজন্য আঘাত করেছে জমিদারদের বিরুদ্ধে যে বিদেশ থেকে সস্তা দামে গম আনতে হবে। এন্টি কর্ডন ল মুভমেন্ট ইংল্যান্ডের ইতিহাসে একটা বিরাট মুভমেন্ট। গণতান্ত্রিক দেশে অর্থনৈতিক উন্নয়নের প্রথম যুগে যাতে মালিক শ্রেণী কম মজুরী দিয়ে বেশী পরিমাণ ক্যাপিটেল পেতে পারে সেইজন্য খাদ্যের দাম কম রেখেছে। মাননীয় প্রফুল্ল সেন মহাশয় জাপানের উদাহরণ দিলেন--কিন্তু জাপানে কি হয়েছে? উনি কি জানেননা জাপান সমগ্র চীন থেকে খাবার এনেছে, কোরিয়া থেকে খাবার এনেছে। উন্নয়নের প্রথম যুগে জাপান বেশী দামে খাদ্য সরবরাহ করতে পারেনি। খাদ্যের দাম কম রাখতে হয়েছে। সোভিয়েট রাশিয়ায় কি হয়েছে? সেখানেও খাদ্যের দাম নিশ্চয় কম রাখা হয়েছিল। অর্থনৈতিক উন্নয়নের সাথে শিল্প প্রসারের সাথে সমাজতান্ত্রিক উন্নয়নের সাথে খাদ্যের দাম কম রাখা হয়েছিল। ডিক্টেটারসিপ অব দি প্রলেটারিয়েট--যেকথা শুনলে অনেকে হয়তো অস্বস্তি বোধ করবেন--তাদের আর একটা দিক্ ছিল--সর্বহারা শ্রেণীর সঙ্গে শিল্পশ্রমিকদের সঙ্গে কৃষক শ্রেণীর সঙ্গে মৈত্রী। এই মৈত্রীর কারণ ছিল কি তা লেনিন ব্যাখ্যা করেছিলেন এই বলে যে যাতে সস্তা দামে খাদ্য গ্রাম থেকে সহরে সহরাঞ্চলের শ্রমিকদের ভিতর চলে যায়। মাননীয় স্পীকার স্যার, সমাজতান্ত্রিক উন্নয়নের সাথেই হোক, ধনতান্ত্রিক উন্নয়নের সাথেই হোক চালের বাজার খোলা বাজার রাখা যায় না। চালের কারবার খোলা বাজারে রেখে কোন ধনতান্ত্রিক উন্নয়ন হয় না বা সমাজতান্ত্রিক উন্নয়ন হয় না। আমাদের দেশে পরিকল্পনা কমিশন তাই বার বার গমের পাইকারী ব্যবসাকে রাষ্ট্রায়ত্ব করতে বলছে। একি শুধু সমাজতন্ত্রের জন্য? এটা সমাজতন্ত্রের জন্য নয়, এটা হচ্ছে আমাদের দেশের অর্থনৈতিক উন্নয়নের স্বার্থে। মজুরকে যদি পেট ভরে খেতে হয় এবং ক্যাপিটেল ফরমেশন অর্থাৎ যদি মূলধন গঠন করতে হয় তাহলে খাদ্যের বাজার খোলা বাজার রাখা যায় না এবং

খাদ্যনীতি কার্য্যকরী করা মানেই হচ্ছে পরিকল্পনাকে কার্যকরী করা। আজকে এই পশ্চিমবঙ্গের বিধানসভায় খাদ্যমন্ত্রীকে উত্তর দিতে হবে যে তিনি খাদ্যনীতি পালটে খোলা বাজার করে দেবার জন্য সর্বভারতীয় পরিকল্পনার বিরুদ্ধে যাচ্ছেন কিনা— এবং তা যদি করেন তাহলে সেই সর্বভারতীয় নীতিকে বানচাল করবার ষড়যন্ত্র অংশীদার হচ্ছেন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Arabinda Naskar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় খাদ্যমন্ত্রী কর্তৃক আনীত ব্যয়বরাদ্দের দাবী যে উত্থাপন করা হয়েছে প্রথমে তাকে সমর্থন জানিয়ে আমি আপনার মাধ্যমে গুটিকয়েক কথা বলতে চাই। এবং এর সাথে সাথে একথা বলতে হয় যে আমি জানি আমাদের সদস্য বন্ধুরা যে সমস্ত বক্তব্য রেখে গেছেন তা চবিত-চর্বন ছাড়া আর কিছুই নয়। আমি তার উপর কয়েকটি সাজেসন রাখবো যা খাদ্যমন্ত্রীর আগামী দিনে এই খাদ্যনীতি সুষ্ঠুভাবে পরিচালিত করবার বিরাট সহায়ক হবে। সেটা হচ্ছে এই যে আজকে জনমানসের সমর্থনে যে সরকার প্রতিষ্ঠিত হয়েছিল তার ভাবমূর্তি আজকে জনমানসের কাছ থেকে সরে যাচ্ছে একমাত্র খাদ্যনীতি পরিচালনার অক্ষমতার জন্য। তাই আজকে কতকগুলি বিশেষ সাজেসন যেটা নাকি অত্যন্ত প্রয়োজন হয়ে দেখা দিয়েছে।

[8-10—8-20 p.m.]

আজকে প্রত্যেকটি নিত্য প্রয়োজনীয় জিনিসের আকাশ ছোঁয়া দাম, যার জন্য প্রোকিওরমেন্টের লক্ষ্য, খাদ্য সংগ্রহ নীতি আজকে যেটা নির্দ্ধারিত করা হয়েছিল সেটা বানচাল হতে বসেছে। আমাদের যে টার্গেট ছিল এবং যে টার্গেটের উপর ভিত্তি করে ঐ ধান কলগুলির উপর, মিল মালিকদের উপর লেভি বসানো হয়েছিল, সেই টার্গেট আমরা পৌঁছাতে পারিনি। আমার সুন্দরবন এলাকায় আমি জানি পৌষ, মাঘ, ফাল্গুন মাসে যেখানে ১'১০।১'২৫ পয়সার বেশী চালের দাম উঠত না, এখন সেখানে ২ টাকা আড়াই টাকা হয়ে গেছে। আমার কুলতলি থানায় এইভাবে যে চালের দাম বেড়েছে সেটা জানানো অত্যন্ত দরকার। আমরা চাষীদের মাঝে গিয়ে উদ্বুদ্ধ করবার চেষ্টা করতে পেরেছিলাম, ভেস্টেড জমি যখন চাষীদের এক বিঘা করে রায়তী দিয়েছিলাম তখন তারা স্বেচ্ছায় ৫।১০ কিলো করে ধান দিয়েছে, কিন্তু আজকে আমরা তাদের কাছে এগোতে পারি নি। আজকে চাষীদের কাছে যখন ধান চাইতে যেতে হচ্ছে তখন সময় মত তাদের বীজ, সার, কীট নাশক ওষুধ সরকারী উপযুক্ত দামে না দেবার জন্য আমাদের নানা রকম কথা শুনতে হয়। এছাড়া প্রোকিওরেন্টের জন্য যে সমস্ত মানুষদের ধরা হয়েছিল, বর্তমান এই নিত্য প্রয়োজনীয় জিনিসের আকাশ ছোঁয়া দামের সঙ্গে তাল সামলাতে না পেরে বাজারে বেশী দাম পাবার জন্য সরকার যে ৭০।৭৩ টাকা রেট বেঁধে দিয়েছেন সেই রেটে তারা ধান দিতে চাইছে না। এ ছাড়া এফ, সি আই-এর যে ইমপ্লিমেনটেশন করবার কথা ছিল, খাদ্য নীতি বাস্তবে রূপায়িত করবার কথা ছিল সেদিক দিয়ে তারা মানুষকে উদ্বুদ্ধ করতে পারেন নি। ডি, পি, এজেন্ট যাদের নিয়োগ করা হয়েছিল, সেই ডি, পি এজেন্টরা সরকারের প্রোকিওরমেন্ট পলিসিকে যে বাস্তবে রূপ দিতে হবে সেই মনোভাব নিয়ে এগিয়ে আসে নি এবং যারা ধান দেবে তাদের কাছ থেকে ধান যে বয়ে আনতে হবে স্বেচ্ছায় সেই মনোভাব নিয়ে ডি, পি এজেন্টরা এগিয়ে যায় নি। তাছাড়া ৭৫ টাকা করে কুইনটাল এবং বইবার খরচ না বসানোর জন্য ডি, পি, এজেন্টরা প্রোকিওরমেন্ট বানচাল করেছে। আর একটি জিনিস ফুড পলিসি এত দেরীতে করার জন্য আজকে প্রোকিওরমেন্ট ব্যর্থতায় পর্যবসিত হয়েছে এবং ফুড পলিসি নিতে দেরী হওয়ার জন্যই এটা হয়েছে। এছাড়া সংগ্রহ নীতিকে বাস্তবে রূপ দেবার জন্য যে কর্ডন লাইন করা হয়েছিল, সেই কর্ডন লাইন সম্পূর্ণরূপে ফেল করে গেছে, যার জন্য সুন্দরবন এলাকার ধান চাল সব স্মাগলিং হয়ে কলকাতার কর্ডনিং এলাকায় চলে আসছে, এই বিষয়ে আমি বার বার মাননীয় খাদ্যমন্ত্রীকে বলেছিলাম কলকাতার চারিদিকে যদি বেশ করে কর্ডন করা যায় তাহলে এই প্রবনতা আর বাড়বে না এবং প্রোকিওরমেন্টকেও আমরা বেশ স্বার্থকভাবে রূপ দিতে পারব। আজকে সেই

টার্গেট থেকে আমরা কোথায় রয়েছি? বোরো ধানের উপর আমাদের কিছু আশা আছে এবং সেদিক দিয়ে আমরা কিছু প্রোকিওরমেন্ট করতে পারব। তবে এর জন্য যে সমস্ত উপযুক্ত জিনিসপত্রের দরকার যেমন সার, বীজ, কীট নাশক ওষুধ ইত্যাদি সেগুলি যদি আমরা ঠিক সময় মত চাষীদের কাছে পৌঁছে দিতে পারি তাহলে লক্ষ্য মাত্রায় নিশ্চয় পৌঁছে যাব। তাছাড়া সংগ্রহ পলিসি ঠিকমত ভাবে রচনা করুন, যাতে করে ভালভাবে সংগ্রহ হতে পারে, সেদিকে লক্ষ্য রাখার জন্য আমি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Prafulla Kanti Ghosh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৪-৭৫ সালের খাদ্য বাজেটের উপর সুদীর্ঘ ৫ ঘন্টা ব্যাপি যে বিতর্ক হল তাতে প্রবীন, অভিজ্ঞ প্রাক্তন খাদ্যমন্ত্রী, মন্ত্রী, অনেক নবীন সভ্য যে বক্তব্য রাখলেন তা গভীর মনোযোগ সহকারে শুনলাম। স্যার, বক্তৃতার মাঝে বলা সম্ভব নয় তাই যে কয়েকটি জিনিসের উপর আমি নোট নিয়েছি তার উপর কিছু বক্তব্য রাখবো। প্রথমেই আমি ১৮নং বক্তা হরশঙ্করবাবু যে বক্তৃতা করেছেন সে সম্বন্ধে দু একটি কথা বলব। হরশঙ্করবাবু আজকে এই সভায় বললেন যে, তিনি জেনে গিয়েছেন কর্ডন উঠিয়ে দেবার ব্যবস্থা হয়ে গিয়েছে। তিনি বললেন, কর্ডন ব্যবস্থা উঠিয়ে দেবার বিরুদ্ধে তিনি তীব্র প্রতিবাদ করছেন। দুঃখ লাগলো যখন তাঁর মত একজন প্রাজ্ঞ, উচ্চ শিক্ষিত ব্যক্তি দেখলাম সঠিক জানার আগেই এরকম উক্তি করলেন। স্যার, আমরা এই খাদ্যনীতিকে সামনে রেখে চেয়েছিলাম আমাদের সভ্যদের মাধ্যমে জনসাধারণের সমর্থন নিয়ে আমরা এই খাদ্যনীতিকে সার্থক করে তুলবো। কারণ স্যার, আপনি জানেন, আমাদের পশ্চিম-বাংলা একটা ডেফিসিট স্টেট। এই ডেফিসিট স্টেটে প্রোকিওরমেন্ট করতে গেলে যদি জনসমর্থন না থাকে তাহলে একটু আগে আমাদের একজন প্রবীন সদস্য যে কথা বললেন যে পুলিশের কথা, তাদের অত্যাচারের কথা, সে কথা এসে পড়ে। সেইজন্য আমরা প্রথম থেকে চেষ্টা করেছিলাম মাননীয় সদস্য ও জনসাধারণকে সাথী করে এই প্রোকিওরমেন্টকে সার্থক করে তুলবো। স্যার, এখানে মাননীয় প্রফুল্ল সেন মহাশয়ের উক্তি শুনলাম, তিনি আমাদের সবাই'-এর শ্রদ্ধেয়, তিনি বললেন, চাল বা গমের বদলে এমন কিছু খাবার ব্যবস্থা করা দরকার যা আমাদের বাঁচার পথে সহায়ক হতে পারে। স্যার, মাননীয় প্রফুল্ল সেন মহাশয় আমাদের পরম শ্রদ্ধেয়, তিনি এক সময় এই বিধানসভায় পশ্চিমবাংলার মানুষকে বলেছিলেন কাঁচকলা খাবার জন্য। তিনি যখন একথা বলেছিলেন তখন তিনি গভীর আন্তরিকতার সঙ্গেই একথা বলেছিলেন এবং তাঁর সমস্ত বিদ্যা, বুদ্ধি, বিবেচনার মাধ্যমেই একথা বলেছিলেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষ তাঁর সেই নির্দেশ গ্রহন করতে পারে নি। তাঁকে আজও ব্যাঙগক্তি করে। কাজেই আজ যখন পশ্চিমবাংলার মানুষের পেটে চরম ক্ষুধা তখন খাদ্যমন্ত্রী হিসাবে আমি যদি বলি তোমরা চাল, গম চেও না, অন্য কিছু চাও তাহলে আমার ধারনা পশ্চিমবাংলার মানুষের পক্ষে তা গ্রহন করা বোধহয় সম্ভব হবে না। তারপর স্যার, মাননীয় অশ্বিনী রায় মহাশয় মিল সম্বন্ধে এবং লেভি সম্বন্ধে তাঁর বক্তব্য রাখলেন। একথা সত্য যে, আমরা যে ৫ লক্ষ মেট্রিক টন চাল সংগ্রহের লক্ষ সামনে রেখেছিলাম সেখানে আমরা বলেছিলাম ৩ লক্ষ ৬০ হাজার মেট্রিক টন চাল আমরা মিলের মাধ্যমে নেব।

[8-20—8-30 p.m.]

অশ্বিনী রায় মহাশয়, শ্রদ্ধেয় নেতার কাছে একথা বলবো যে একটা জিনিষ তিনি কেন দেখলেন না? আজকে সেই মিলকে ৭৩ টাকার উপর ধান কেনার কোন অধিকার এই সরকার দেন নি। কেন তিনি এটা দেখলেন না? তাদের যখন এই ৩ লক্ষ ৬০ হাজার মেট্রিক টন ধানের কথা বলা হয়েছিল তখন প্রতিটি মিলের উপর এই সরকার চোখ রেখেছিলেন যাতে তারা দ্বিতীয় খাতা না রাখতে পারে, যাতে তারা এই সরকারকে ফাঁকি দিয়ে আর একটা খাতার মাধ্যমে মুনাফা না করতে পারে, তাই প্রত্যেকটি মিলের উপরে সরকার নজর রেখেছিল। ঐ যে ইলেকট্রিক মিটার ছিল সেই মিটার কত জোরে চলেছে

কতটা চললে কত ধান বা চাল হতে পারে তা সম্পূর্ণ লক্ষ্য রাখার জন্য। আজকে লেভি ফ্রি যে চাল ছিল সেটা আমরা ধার্য করে দিয়েছি। আজকে মিলের দরজা খুললো, লোব রাখলো কিন্তু তারা আজকে প্রোকিওরমেন্ট করতে পারলো না। কেন পারলো না? আজকে সরকার তাদের সেই অন্যায়কে প্রশ্রয় দেয়নি। আজকে অশ্বিনীদার কাছে একথা নিবেদন করছি যে ধান তো চলে যায়নি, কেন আজকে আমরা সেই ধান পেলাম না? আজকে আমার নিবেদন সেখানে যে, আমরা যে প্রচেষ্টা নিয়ে প্রথমে নেমেছিলাম প্রোকিওরমেন্ট-এর জন্য, সংগ্রহের জন্য সেটা হচ্ছে এই, আমাদের জনসাধারণকে তাদের ভিতরে উদ্বুদ্ধ করান, তাদের পার্টিসিপেট করান। এই পার্টিসিপেশানকে সামনে রেখে মুখ্যমন্ত্রী বার বার বিভিন্ন পার্টির সংঙ্গে বসেছিলেন। আপনি নিশ্চয়ই দেখছেন যে মুখ্যমন্ত্রী নানা কাজ থাক সত্ত্বেও তিনি পশ্চিমবাংলার বিভিন্ন ডিস্ট্রিক্টে গেছেন এবং সরকারী প্রশাসন, বেসরকারী মানুষ এম,এল,এ-দের সঙ্গে এবং বিভিন্ন পার্টির যারা নেতা আছেন তাদের সঙ্গে আলোচনা করেছেন। আজকে যদি কোথাও ধান চাল না পেয়ে থাকে তাহলে মাননীয় সদস্যকে বলবো নিজের আত্মাকে প্রশ্ন করুন, নিজের মনকে প্রশ্ন করুন তাহলে জানতে পারবেন যে কোথায় সহযোগিতা আছে, আর কোথায় নিষ্ক্রিয়তার ছাপ রয়ে গেছে, আজকে আপনার কাছে শুধু বলবো যে আজকে যেখানে আন্তরিকতা দেখা দিয়েছে, যেখানে প্রচেষ্টাকে সার্থক করার চেষ্টা হয়েছে আমি এই রকম ৪টি জায়গার কথা বলছি। আজকে কুচবিহারে দেখুন, সেখানে লক্ষ্যমাত্রা ছিল ১৫ হাজার টন। কুচবিহারে গত বছর মাত্র ৩ হাজার টন প্রোকিওর করতে পেরেছিল। এবারে সেই কুচবিহারে প্রোকিওর করেছে সাত হাজার দুইশত ছেঁয়াশি। এটা কি করে সম্ভব হল যেখানে আর একটা ডিষ্ট্রিক্টে দেখা যাচ্ছে যে কোন প্রোকিওরমেন্ট হওয়া সম্ভব হল না? এখনও কিন্তু যে মিল ছিল সেই মিল আছে। আজকে কুচবিহারে যারা ভারপ্রাপ্ত ছিলেন তারা যখনই ভাবতেন যে মিলের থেকে সহযোগিতা আসছে না তখন তারা বললেন যে, মিল তুমি সরে থাক। তোমাকে একটুও প্রোকিওর-মেন্ট করতে দেব না। আমরা আজকে কুচবিহারের অধিবাসীকে সাথে রেখে প্রোকিওর-মেন্ট সংগ্রহ করার চেষ্টা করবো এবং পশ্চিমবাংলার মানুষের কাছে এই নিবেদন পৌঁছে দেব, জনসাধারণের কাছে সেই বক্তব্য পৌঁছে দেব, সরকার আজকে এই প্রোকিওরমেন্ট করছে কোন ব্যবসায়ী মনোভাব নিয়ে নয়, সরকার আজকে প্রোকিওরমেন্ট করেছে চরম দুর্দিনে জনসাধারণের পাশে দাঁড়ানোর জন্য, মেহনতী জনতা যারা না খেয়ে আছে, সেই না খেতে পাওয়া মানুষগুলিকে দুর্দিনে তাদের কাছে সেই চাল ন্যায্য দামে পৌঁছে দেবার জন্য। যেখানে একথা পৌঁছে দিতে পেরেছেন-- অশ্বিনীদা এক্ষুনি যে কথা বলেছেন তিনি নিজের কনসটিটিউশান-এ পেয়েছেন, একটু আগে ব্যাখ্যা করলেন। বর্ধমানের মত জায়গায় সেখানে তিনি যে আন্তরিকতা দেখিয়েছিলেন, আন্তরিকতার সঙ্গে জনসাধারণের কাছে তার বক্তব্য নিয়ে পৌঁছে দিয়েছিলেন, আজকে তার ফলে সেখানে প্রোকিওরমেন্ট হওয়া সম্ভব হয়েছে। আজকে আমার নিবেদন, আমি খাদ্যমন্ত্রী হিসাবে কোন ঝগড়া করতে পারি না। আজ আমাকে খাদ্যমন্ত্রী হিসাবে যদি আমার সামনে কোন নীতি থাকে, সেই একটা মাত্র নীতি হচ্ছে আপনাদের কাছে আমার নিবেদন পৌঁছে দেওয়া, আপনাদের সমর্থন ভিক্ষা করা। আপনাদের সহযোগিতা ভিক্ষা করা, আপনাদের সমর্থনের মাধ্যমে আমরা পশ্চিম-বাংলার এই সাড়ে চার কোটি মানুষের মুখে আজকে ভাত পৌঁছে দিতে পারবো। আজ তাই আপনাদের কাছে বলছি কুচবিহার যেতে হ'ল-- এবার দেখুন আর একটা ডেফিসিট ডিসট্রিক্ট জলপাইগুড়ি। জলপাইগুড়িতে ১২ হাজার লক্ষ মাত্রা ছিল সেখানে গত বছর তোলা হয়েছিল ৩ হাজার ৬৯৭ এবং এবার দেখা গেল এত ধান চালের দামের পার্থক্য, সেখানে দেখা গেল ৪ হাজার ৯০৮ মেট্রিক টন চাল হিসাবে তারা প্রোকিওর করতে পেরেছে। ওয়েস্ট দিনাজপুরে আসুন, সেখানে ২রা ফেব্রুয়ারী থেকে ২রা নভেম্বর যখন একটা ক্রপ হওয়া আরম্ভ হচ্ছে তখন সেখানে একটা দারুণভাবে শিলা বৃষ্টি হ'ল। ৬টা ব্লক একদম ভেসে গেল, কোনরকমভাবে ধান হবার সম্ভাবনা রইলো না, তবুও সেই ডিস্ট্রিক্ট, যেখানে তাদের টার্গেট ছিল ৫৫ হাজার মেট্রিক টন, সেখানে ২৩ হাজার ৫০৫ তারা প্রোকিওর করেছে, গত বছর তারা প্রোকিওর করেছিল ১৭ হাজার ৬০৩। সেই জায়গায় আজকে এই দুর্মূল্যের বাজারে যেখানে চাল এবং ধানের এত তফাৎ দামের, যেখানে আন্তরিকতা আছে, যেখানে চেষ্টা আছে, বক্তব্য যেখানে স্পষ্ট, সেখানে গ্রামবাংলার মানুষের সহযোগিতা

গিয়ে পৌঁচেছে। এখানে কথা হচ্ছিল লেভি সম্পর্কে, অত্যাচার হয়েছে, যার কম লেভি দেওয়া উচিত তার উপর অনেক বেশী লেভি নেওয়া হয়েছে, যার বেশী লেভি দেওয়া উচিত তাকে অনেক সময় কম লেভি দেওয়া হয়েছে। এই কথা শ্রদ্ধাভাজনরা, প্রবীনরা, নবীনরা সবাই বলেছেন। আমি একটা কথা কি জিজ্ঞাসা করতে পারি, কেন এটা হ'ল? কেন এটা সম্ভব হ'ল? সেখানে ঐ একটাই উত্তর, সহযোগিতার অভাব। আপনারা জানেন যে আইন আছে, যদি কোন লোকের উপর অন্যায় অত্যাচার হয়, তার জন্য সময় আছে, সেই সময় গিয়ে তারা বলতে পারে যে আমাদের উপর অন্যায় হয়েছে, বিচার করতে হবে। ঠিক তেমনি, যদি আজকে কোন লোক ফাঁকি দিয়ে থাকে, আমাদের ভিতর যদি বিবেক থাকে, যদি উচিত বোধ থাকে তাহলে আমার কর্ত্তব্য হবে তার কথা পৌঁছে দেওয়া। এটা তো কেউ কাউকে মানা করেনি। যদি কোন লোক আজকে লেভি ফাঁকি দিয়ে থাকে তার জন্য তো কেউ ঝোঁক দেখাননি। আপনাদের সহযোগিতার মনোভাব থাকলে তবে সেটা করতে পারতেন। সুতরাং আজকে আমরা শ্রদ্ধেয় অগ্রজ সামনে বসে আছেন, তিনি বারবার ফুড ডিবেটের সময় পুলিশের অত্যাচারের কথা বললেন, এতে আমি মনে মনে ভাবছিলাম যে আজকে আমরা খাদ্য বাজেট করছি কি পুলিশ বাজেট করছি, সেটা বুঝতে পারলাম না। একটা জায়গায় উত্তেজনার বশে এমন কথা বললেন, ভগবান করুন তেমন যেন না হয়, যে পশ্চিমবাংলায় ৬০ লক্ষের উপর বাইরের লোক আসে, তাদের আমরা খাদ্য দেবোনা-- জানি না উনি যদি কোনদিন খাদ্যমন্ত্রী হ'ন, উনি কি বিচার করবেন। কিন্তু আজকের যে সরকার এই সরকার এই কথা ভাবতে পারেন না। আজকের সরকার ভাবে, সারা ভারতবর্ষ এক। আজকের সরকার ভাবে যে আমরা বাংলাদেশের মানুষ হই বা ইউ, পি'র মানুষ হই, বিহারের মানুষ হই, আমরা যে কোন দেশে যাবার অধিকারী এবং যে কোন প্রদেশে গেলে আমি আমার ন্যায্য মত খাদ্য পাবার অধিকার আছে। আমরা আজকে এই কথা নিশ্চয়ই মানছি, আজকে পশ্চিমবাংলা একটা ডেফিসিট ষ্টেট আজকে আমরা পশ্চিমবাংলার এই সাড়ে চার কোটি মানুষকে আগামী দুদিনে কিভাবে তাদের খাদ্য পৌছে দিতে পারবো তার জন্য সবাই উদ্‌গ্রব। আজেকের এই আলোচনা সভায় বিনীতভাবে নিবেদন করবো এগিয়ে আসুন, বুদ্ধি দিন-- একটু আগে ভূপাল পান্ডা মহাশয় বললেন এবং মেদিনীপুরের আর একজন সদস্য বললেন ওমর আলি ভাই, তিনি বললেন যে তারা সরকারের কাছে এগিয়ে এসেছিলেন, আজকের এই খাদ্যনীতিকে সমর্থন করবার জন্য। তারা নাম পাঠাতে চেয়েছিলেন, তাদের নাকি প্রথম ডাকা হয়েছিল জানুয়ারী মাসে। আমি সেই শ্রদ্ধাভাজনদের কাছে প্রশ্ন রাখবো, আমি কবে গিয়েছিলাম?

[8-30—8-40 p.m.]

আমি কি আপনাদের সঙ্গে গিয়ে মিলিত হইনি, আমি কি আপনাদের সঙ্গে আলোচনা করিনি, আমি কি আপনাদের এ জিনিষ জানাইনি, আপনারা যা বলেছিলেন এ ডিস্ট্রিক্টে পালন করবার জন্য খাদ্যমন্ত্রী হিসাবে সেটা আমি পালন করবার চেষ্টা করব, এ কথা কি আপনাদের আমি বলিনি? আর আজকে যখন সব শেষ হয়ে গেল তখন সমালোচনা করে বক্তব্য রাখছেন। আজকে পশ্চিমবাংলার এই সমস্যার সমাধানের জন্য আমরা আপনাদের কাছে এই ভাষণ আশা করিনি। আপনাদের আবার বলছি গত তিন দিন আগে আপনাদের শ্রদ্ধেয় সম্পাদক গোপালবাবু, তিনিও মুখ্যমন্ত্রীর ঘরে বসেছিলেন আলোচনা করতে যাতে প্রোকিওরমেন্ট সাফল্য লাভ করে এবং যাতে নরম করা যায়। সুতরাং এই যে মোর্চা, এই মোর্চাকে আমি আন্তরিকভাবে গ্রহণ করেছি, এই মোর্চাকে সামনে রেখে আপনাদের কাছে বার বার নিবেদন নিয়ে গিয়েছি, আপনাদের কাছে বার বার নিবেদন নিয়ে যেতে চাইছি। আজকে কেউ পিছিয়ে যাবেন না, পালিয়ে যাবেন না।

(ডাঃ ওমর আলীঃ-- আমি যে চ্যালেঞ্জ করেছিলাম, তার কি হলো?)

আমি কোন চ্যালেঞ্জের প্রশ্ন এখানে দেখছি না, আমরা আপনাদের সাহায্য চাইছি, যদি কোন লিষ্ট আপনার কাছে থাকে যে এদের ওপর লেভি ধার্য করা হয়নি, তাহলে সে লিষ্ট আপনি পাঠিয়ে দেবেন এবং যেখানে বুঝবেন লেভি পাওয়া যাবে সেখানে আপনি অফিসিয়ালদের পাশে ডেকে নিয়ে সেটা আদায়ের চেষ্টা করুন এবং এই কাজগুলি একটার

পর একটা করতে সরকার পক্ষের যদি কিছু করনীয় থাকে তা নিশ্চয়ই করা হবে। আমি আবার অশ্বিনীদার কথায় চলে যাচ্ছি, অশ্বিনীদার কথার ভিতর একটা বেদনার প্রকাশ ছিল, তিনি অগ্রজ, তাঁর কাছে নিবেদন করব এ কথা আজকে বলবেন না, আপনি এগিয়ে আসুন অগ্রজের দায়িত্ব নিয়ে আপনি দেখুন এবং আমাদের পাশে এসে দাঁড়ান যাতে আমরা এই প্রোকিওরমেন্টকে স্বার্থক করে তুলতে পারি। আমি পশ্চিম দিনাজপুরের কথা আগেই বলেছি, তারপর বলব যে পশ্চিমবাংলাকে খাওয়াবার জন্য যে দুটো বড় ডিষ্ট্রিক্ট মেদিনীপুর ও বর্ধমান, আজকে পশ্চিমবঙ্গে যদি এই সমস্যার সমাধান করতে হয় তাহলে মেদিনীপুর এবং বর্ধমানকে এগিয়ে আসতে হবে। দুঃখের সঙ্গে বলব মেদিনীপুরে যে ৮০ হাজার মেট্রিক টন ধার্য করা হয়েছিল তাতে সেখানে মাত্র ১২ হাজার আমরা পেয়েছি, আমি কাউকে দোষারোপ করছি না, যা বাস্তব তাই তুলে ধরছি। আজকে আমাদের সবাইকে বলতে হবে যে, পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষকে খাওয়াতে হবে। আজকে যে এম,আর এরিয়া আছে, যেখানে ৫০০ গ্রাম করে, এ এবং বি, শ্রেণীর ২ কোটি ৮২ হাজার লোকের জন্য দরকার ৫০ হাজার মেট্রিক টন প্রতি মাসে। সুতরাং আপনাদের সামনে আজকে অনেক বড় দায়িত্ব, বিরাট গুরুত্বপূর্ণ সমস্যা।

তাই আজকে বলব আপনারা এগিয়ে আসুন। মিল কি দেয়নি সে প্রশ্ন নয়। চাল সোনা, হীরা, নয়। চাল আছে এবং আমরা এগিয়ে এসে সেই প্রোকিওরমেন্টকে স্বার্থক করে তুলি। আমার বক্তব্য এখানেই শেষ করছি এবং সেই সঙ্গে অনুমোদনগুলি মঞ্জুর করার জন্য আবেদন করছি এবং কাট মোশানগুলি যদি উইথড্র করে নিন তা না হলে আমি সেই সব কাট মোশানগুলির বিরোধীতা করছি।

**Mr. Speaker** : I put all the cut motions except 2 and 3 and 4, 5 and 6 on which, I understand, division will be demanded to vote.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the Demand be reduced by Rs. 100 was then put and lost.

[8-40—8-50 p.m.]

The motions of Shrimati Geeta Mukhopadhyaya and Shrimati Ila Mitra that the amount of the Demand of reduced by Rs. 100, were then put and a division taken with the following results :—

AYES—13

Bhattacharjee, Shri Shibapada.
Bhattacharyya, Shri Harasankar.
Das, Shri Bimal.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Omar Ali, Dr. Sk.
Panda, Shri Bhupal Chandra.
Roy, Shri Aswini.
Sarkar, Shri Netaipada.
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

NOES—43

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Ali Ansar, Shri.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Nandalal.
Bhattacharyya, Shri Pradip.
Biswas, Shri Ananda Mohan.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Dutta, Shri Adya Charan.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Prafulla Kanti.
Goswami, Shri Paresh Chandra.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohanta, Shri Bijoy Krishna.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Nag, Dr. Gopal Das.
Naskar, Shri Arabinda.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Samanta, Shri Tuhin Kumar.
Sarkar, Shri Jogesh Chandra.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

The Ayes being 13 and the Noes 43 the motions were lost.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the Demand be reduced to Re. 1, was then put and a division taken with the following results :—

AYES—13

Bhattacharjee, Shri Shibapada.
Bhattacharyya, Shri Harasankar.
Das, Shri Bimal.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.

*AYES—13 (Concld.)*

Mitra, Shrimati Ila.
Omar Ali, Dr. Sk.
Panda, Shri Bhupal Chandra.
Roy, Shri Aswani.
Sarkar, Shri Netaipada.
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

NOES—44

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Ali Ansar, Shri.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Nandalal.
Bhattacharyya, Shri Pradip.
Biswas, Shri Ananda Mohan.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Das, Shri Sudhir Chandra.
Dutta, Shri Adya Charan.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Prafulla Kanti.
Goswami, Shri Paresh Chandra.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrishinha Kumar.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohanta, Shri Bijoy Krishna.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Nag, Dr. Gopal Das.
Naskar, Shri Arabinda.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Samanta, Shri Tuhin Kumar.
Sarkar, Shri Jogesh Chandra.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

The Ayes being 13 and the Noes 44 the motion was lost.

The motion of Shri Prafulla Kanti Ghosh that a sum of Rs. 27,60,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "288-Social Security and Welfare (Civil Supplies)." was then put and a division taken with the following result :—

AYES—45

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Ali Ansar, Shri.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Nandalal.
Bhattacharyya, Shri Pradip.
Biswas, Shri Ananda Mohan.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Das, Shri Sudhir Chandra.
Dutta, Shri Adya Charan.
Ghiasuddin Ahmed, Shri.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Prafulla Kanti.
Goswami, Shri Paresh Chandra.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nirsinha Kumar.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohanta, Shri Bijoy Krishna.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Nag, Dr. Gopal Das.
Naskar, Shri Arabinda.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanick, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Samanta, Shri Tuhin Kumar.
Sarkar, Shri Jogesh Chandra.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

NOES—11

Bhattacharjee, Shri Shibapada.
Bhattacharyya, Shri Harasankar

NOES—11 (*Contcld.*)

Das, Shri Bimal.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Panda, Shri Bhupal Chandra.
Sarkar, Shri Netaipada.
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

The Ayes being 45 and the Noes 11 the motion was carried.

**Demand No. 54**

The motion of Shri Pradyot Kumar Mahanti that the amount of the Demand reduced to Re. 1 was then put and lost.

The motions of Shri Ajit Kumar Ganguly and Shri Girija Bhusan Mukher that the amount of the Demand be reduced to Re. 1, and the motions of Shri N Pada Sarkar, Shrimati Geeta Mukhopadhyaya and Shri Saroj Roy that the amo of the Demand be reduced by Rs. 100, were then put and a division taken with following result :—

AYES—13

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharjee, Shri Shibapada.
Bhattacharyya, Shri Harasankar.
Das, Shri Bimal.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Omar Ali, Dr. Sk.
Panda, Shri Bhupal Chandra.
Roy, Shri Aswini Kumar.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.

NOES—45

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Nandalal.
Bhattacharyya, Shri Pradip.
Biswas, Shri Ananda Mohan.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Das, Shri Sudhir Chandra.
Dutta, Shri Adya Charan.
Ghiasuddin Ahmed, Shri.
Ghose, Shri Sankar.

NOES—45 (*Contcld.*)

Ghosh, Shri Prafulla Kanti.
Goswami, Shri Paresh Chandra.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahbubula Haque, Shri.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrishinha Kumar.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohanta, Shri Bijoy Krishna.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Nag, Dr. Gopal Das.
Naskar, Shri Arabinda.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Samanta, Shri Tuhin Kumar.
Sarkar, Shri Jogesh Chandra.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

The Ayes being 13 and the Noes 45 the motions were lost.

The motion of Shri A. H. Besterwitch that the amount of the Demand be reduced to Re. 1 was then put and a division taken with the following result :—

AYES—13

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharjee, Shri Shibapada.
Bhattacharyya, Shri Harasankar.
Das, Shri Bimal.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Omar Ali, Dr. Sk.
Panda, Shri Bhupal Chandra.
Roy, Shri Aswini Kumar.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.

NOES—43

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Nandalal.
Bhattacharyya, Shri Pradip.
Biswas, Shri Ananda Mohan.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Das, Shri Sudhir Chandra.
Dutta, Shri Adya Charan.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Prafulla Kanti.
Goswami, Shri Paresh Chandra.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Nag, Dr. Gopal Das.
Naskar, Shri Arabinda.
Panja, Shri Ajit Kumar.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati, Ila.
Roy, Shri Santosh Kumar.
Samanta, Shri Tuhin Kumar.
Sarkar, Shri Jogesh Chandra.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

The Ayes being 13 and the Noes 43, the motion was lost.

The motion of Shri Prafulla Kanti Ghosh that a sum of Rs. 11,81,90,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : " 309-Food and Nutrition, and 509-Capital Outlay on Food and Nutrition." was then put and a division taken with the following result :—

AYES—45

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Nandalal.

AYES—45 (*Contcld.*)

Bhattacharyya, Shri Pradip.
Biswas, Shri Ananda Mohan.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Das, Shri Sarat Chandra.
Dutta, Shri Adya Charan.
Ghiasuddin Ahmed, Shri.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Prafulla Kanti.
Goswami, Shri Paresh Chandra.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Lakra, Shri Denis.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahbubul Haque, Shri.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Probhakar.
Md. Safiullah, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Nag, Dr. Gopal Das.
Naskar, Shri Arabinda.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Samanta, Shri Tuhin Kumar.
Sarker, Shri Jogesh Chandra.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni

NOES—13

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharya, Shri Shibpada.
Bhattacharyya, Shri Harasankar.
Das, Shri Bimal.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Mitra, Shrimati Ila.
Omar Ali, Dr. Sk.
Panda, Shri Bhupal Chandra.
Roy, Shri Aswini Kumar.
Sarkar, Shri Nitaipada.
Shish Mohammad, Shri.

The Ayes being 45 and the Noes 13, the motion was carried.

## The West Bengal Comprehensive Area Development Bill, 1974

**Shri Abdus Sattar** : Sir, I beg to introduce the West Bengal Comprehensive Area Development Bill, 1974.

(Secretary then read the title of the Bill)

**Shri Abdus Sattar** : Sir, I beg to move that the West Bengal Comprehensive Area Development Bill, 1974, be referred to Select Committee consisting of the following members, namely :—

(1) Shri Nurul Islam Molla,
(2) Shri Saradindu Samanta,
(3) Shri Sambhu Narayan Goswami,
(4) Shri Shamsuddin Ahmed,
(5) Shri Satya Ranjan Bapuli,
(6) Shri Bhawani Prosad Sinha Roy,
(7) Shri Mrigendra Mukherjee,
(8) Shri Debendra Nath Ray,
(9) Shri Jogesh Chandra Sarkar,
(10) Shri Pradyot Kumar Mahanti,
(11) Shri Shish Mohammad,
(12) Shri Biswanath Mukherjee,
(13) Shri Ajit Kumar Basu (Hooghly),
(14) Shri Ajit Kumar Ganguly,
(15) Shri Ananda Mohan Biswas, Minister of State for Agriculture and Community Development Department, and
(16) Shri Abdus Sattar, Minister-in-charge of the Agriculture and Community Development Department,

with instruction to submit their report by the 10th April, 1974.

The motion was then put and agreed to.

**Mr. Speaker** : There will be no question, no mention, no Calling Attention tomorrow, the 23rd March, 1974. The House stands adjourned till 1 p.m. tomorrow, the 23rd March, 1974.

### Adjournment

The House was accordingly adjourned at 8-50 p.m. till 1 p.m. on Saturday, the 23rd March, 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constution of India.**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Saturday, the 23rd March, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 8 Ministers of State, 3 Deputy Ministers and 114 Members.

[1-00—1-10 p.m.]

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker** : Honourable Members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

(There was none to take oath)

**UNSTARRED QUESTIONS**
**(to which written answers were laid on the table)**

**পশ্চিমবঙ্গে চুরি, ডাকাতি ও রাহাজানি**

**১৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৮০।) **ডাঃ একরামুল হক বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭৩ সালে সংঘটিত চুরি, ডাকাতি এবং রাহাজানির সংখ্যা কত; এবং

(খ) ঐ সময়ে মুর্শিদাবাদ জেলার ডোমকল এবং জলঙ্গী থানায় উক্ত চুরি, ডাকাতি এবং রাহাজানির সংখ্যা কত ছিল?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) চুরির সংখ্যা ৪৫,৫৮০, ডাকাতির সংখ্যা ১,২১৫ এবং রাহাজানির সংখ্যা ১,০৭৯।

(খ) ডোমকল থানায় চুরি, ডাকাতি এবং রাহাজানির সংখ্যা যথাক্রমে ৩৯, ৬ এবং ২।

জলঙ্গী থানায় চুরি, ডাকাতি এবং রাহাজানির সংখ্যা যথাক্রমে ৪৮, ১ এবং শূন্য।

**মুর্শিদাবাদ জেলার নূতন হেল্‌থ সেন্টার**

**১৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৮৩।) **ডাঃ একরামুল হক বিশ্বাস ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার ১৯৭৪-৭৫ সালে কোন্ কোন্ ব্লকে কতগুলি প্রাইমারি অথবা সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টার খুলিবার পরিকল্পনা আছে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** ১৯৭৪-৭৫ সালে মুর্শিদাবাদ জেলায় যে যে স্বাস্থ্যকেন্দ্র চালু করার সম্ভাবনা আছে, সেগুলির ব্লকভিত্তিক নাম ও পরিচয় নীচে দেওয়া হইল ঃ—

**ব্লকের নাম ও স্বাস্থ্যকেন্দ্রের নাম**

১। বেলডাঙ্গা ২নং—জয়নগর আন্দুলবেড়িয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র।

২। ফরাক্কা—কেন্দুয়া উপ-স্বাস্থ্যকেন্দ্র।

৩। লালগোলা—রাজরামপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র।

৪। রানীনগর ১নং—হুরশী উপ-স্বাস্থ্যকেন্দ্র।

৫। ভগবানগোলা ১নং—ওপর ওড়াহার উপ-স্বাস্থ্যকেন্দ্র।

৬। ভগবানগোলা—হাপাসপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র।

৭। ভগবানগোলা ২নং—ফুলপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র।

৮। নোয়াদা—টাণ্ডিগ উপ-স্বাস্থ্যকেন্দ্র।

৯। সমশেরগঞ্জ—অনুপনগর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

১০। সুতী ২নং—মহেশাইল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

১১। সুতী—বাজেগাজীপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র।

১২। রানীনগর ২নং—গোধর্ষপাড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

১৩। রানীনগর—বেলেপাঁচাকোপড়া উপ-স্বাস্থ্যকেন্দ্র।

১৪। রানীনগর—কাতলামারি উপ-স্বাস্থ্যকেন্দ্র।

উপরি-উক্ত চৌদ্দটি স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে তিনটি প্রাথমিক এবং অবশিষ্ট এগারটি উপ-স্বাস্থ্যকেন্দ্র।

**দুর্গাপুর প্রোজেক্টে কোক কয়লার উৎপাদন**

**১৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৯২।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** সরকারী সংস্থা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর প্রজেক্টে কোক কয়লা উৎপাদনের কোন হিসাব আছে কি;

(খ) থাকিলে, কি কি ধরনের (ভ্যারাইটিস্) কয়লা (কোক) উৎপন্ন হয়; এবং

(গ) আর্থিক বৎসর ১৯৭১-৭২, ১৯৭২-৭৩ (জানুয়ারি পর্যন্ত) উক্ত প্রকল্পে প্রতি ধরণের (১) কয়লা (কোক) তৈয়ারি উৎপাদনী লক্ষ্য (টনে) ও মোট উৎপাদন, (২) মোট বিক্রয় (টনে), (৩) মোট বিক্রয় মূল্য ও (৪) বর্তমানে মোট মজুতের পরিমাণ?

**সরকারী সংস্থা বিভাগের মন্ত্রি মহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) চার ধরনের কয়লা উৎপন্ন হয় যথা, হার্ড কোক, নাট কোক, পার্ল কোক, ও ব্রাক ব্রিজ।

(গ) (১)

| সাল | | | | উৎপাদনের লক্ষ্য মেট্রিক টন | মোট উৎপাদন মেট্রিক টন |
|---|---|---|---|---|---|
| ১৯৭১-৭২ | — | — | — | — | — |
| ১৯৭২-৭৩ | — | — | — | ৫,৪২,৬৯২ | ৪,৯৩,৩৫৩ |
| ১৯৭৩-৭৪ | — | — | — | ৪,৫৬,৫১৪ | ৩,৬৮,৮৩৭ |

(২) মোট বিক্রয়—

| সাল | | | | | | মোট বিক্রয় মেট্রিক টন |
|---|---|---|---|---|---|---|
| ১৯৭১-৭২ | — | — | — | — | — | ৩,৯৭,৭২১ |
| ১৯৭২-৭৩ | — | — | — | — | — | ৪,৫৬,১৩৫ |
| ১৯৭৩-৭৪ (জানুয়ারি পর্যন্ত) | | | — | — | — | ৩,৩৫,০৪২ |

(৩)

| সাল | বিক্রয় মুল্য (টাকা) |
|---|---|
| ১৯৭১-১৯৭২ — — — — — | ৪,৭৬,৯৬,০০০ |
| ১৯৭২-৭৩ — — — — — | ৮,১৮,৭০,০০০ |
| ১৯৭৩-৭৪ (জানুয়ারি পর্যন্ত) — — — | ৬,১২,৯৯,৪৬৪ |

| (৪) মজুতের পরিমাণ— | মেট্রিক টন |
|---|---|
| হার্ড কোক (৪০ মিলিমিটার এবং তদূর্ধ্ব) — — | ৮০৫৮·৮০৭ |
| নাট কোক (২০ মিলিমিটার হইতে ৪০ মিলিমিটার) — | ৬৬৭৩১·৭৪৬ |
| পার্ল কোক (১০ মিলিমিটার হইতে ২০ মিলিমিটার) — | ২৪০৯৭·০৭০ |
| ব্রিজ কোক (০ মিলিমিটার হইতে ১০ মিলিমিটার) — | ১৫২৮৮৪·৯৭৪ |

### বাকুড়া জেলায় গম, আটা প্রভৃতি সরবরাহের পরিমাণ

১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৮।) **শ্রীকাশীনাথ মিশ্র**ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বাঁকুড়া জেলার জন্য ১৯৬৯ সাল হইতে ১৯৭২ সাল পর্যন্ত সময়ে যে পরিমাণ আটা, গম, ময়দা এবং গমজাত সামগ্রী সরবরাহ করা হইত বর্তমানে উহাদের পরিমাণ কমাইয়া দেওয়া হইয়াছে যার ফলে গ্রাম এবং শহরের মানুষদের বিশেষ অসুবিধায় পড়িতে হইয়াছে; এবং

(খ) সত্য হইলে—

(১) সরবরাহ কমাইবার কারণ কি,

(২) ব্লকওয়ারী ১৯৬৯ হইতে ১৯৭২ সাল পর্যন্ত কত পরিমাণ গম, আটা, ময়দা এবং গমজাত দ্রব্যসামগ্রী দেওয়া হইয়াছে,

(৩) ১৯৭৪ সালে জানুয়ারি মাসে ব্লকওয়ারী উক্ত দ্রব্যগুলি সরবযাহের পরিমাণও,

(৪) রেশন দোকান হইতে গড়ে প্রতিমাসে কি পরিমাণ গম, ময়দা, আটা ও গমজাত দ্রব্যসামগ্রী সরবরাহ করা হইয়া থাকে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়**ঃ (ক) ১৯৬৯ সাল হইতে ১৯৭২ সাল পর্যন্ত বাঁকুড়া জেলায় যে পরিমাণ গম ও গমজাত দ্রব্যাদি সরবরাহ করা হইয়াছিল বর্তমানে সেই পরিমাণ কমাইয়া দেওয়া হইয়াছে।

(খ) (১) কেন্দ্রীয় সরকার কর্তৃক এই রাজ্যের গমের বরাদ্দ অত্যধিক হ্রাস করার ফলে রাজ্যসরকার জেলাগুলিতে গমের সরবরাহ কমাইতে বাধ্য হইয়াছেন। সেইজন্য সব জেলাতেই সংশোধিত রেশন এলাকায় গম ও গমজাত দ্রব্যের ঘাটতি দেখা দিয়াছে।

(২), (৩) ও (৪) এ সম্বন্ধে একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

### বানী মিল

**১৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৬২৫।) **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য ও শ্রীঅশ্বিনী রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান ও মেদিনীপুর জেলায় ব্লকভিত্তিতে বর্তমানে কয়টি করিয়া বানী মিল আছে;

(খ) তাহার মধ্যে ১লা জানুয়ারি, ১৯৭৪ তারিখে (১) অনুজ্ঞাপ্রাপ্ত (লাইসেন্সড) মিলের সংখ্যা, (২) চালুর সংখ্যা কত ছিল; এবং

(গ) ঐ চালু মিলগুলির দৈনিক গড় উৎপাদন ক্ষমতা (কুইন্ট্যাল) কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ঃ** (ক), (খ) এবং (গ) প্রশ্নের প্রত্যেক অংশের উত্তর সম্বলিত একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল। বিবরণীটিতে শুধুমাত্র অনুজ্ঞাপ্রাপ্ত (লাইসেন্সড) ধানভানা কলের হিসাব দেওয়া হইল। অনুজ্ঞাপ্রাপ্ত নহে এইরূপ ধানভানা কলের (আন-লাইসেন্সড হাস্কিং মেশিনের) সংখ্যা সরকারের জানা নাই।

### Calling Attention to a Matter of Urgent Public Importance

**Mr. Speaker** : The Minister-in-charge of the Food and Supplies Department to make a statement on the subject of abolition of cordoning system, attention called by Shri Monoranjan Pramanik, Shri Kashinath Misra, Shri Asamanja De, Shri Abdul Bari Biswas, Shri Gautam Chakravartty, and Shri Md. Safiullah on the 20th March, 1974.

**Shri Gyan Singh Sohanpal** : Mr. Speaker, Sir, I want some time as the Food Minister is not here.

**Mr. Speaker** : I allow time.

### Presentation of First Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes.

**Shri Gangadhar Pramanik** : Mr. Speaker, Sir, I beg to present the First Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes. While presenting this report, Sir, I will say that we have gone through previous actions of previous Governments. I will request the members to go through this report and I am sure that they will feel ashamed to see how these untouchables have been dealt with so far. In this case I pay compliments to this Government, for they are at least trying to rectify what has been done before.

### Mention Cases

**Mr. Speaker** : I understand that Mr. A. H. Besterwitch is going to mention something. I call upon him.

**Shri A. H. Besterwitch** : Mr. Speaker, Sir, I am drawing your attention as well as the attention of the House to a serious incident that occurred in the early hours yesterday at Purba Dharmapur Mouza under Moynaguri P.S., district Jalpaiguri. A large number of goondas hired by the jotedars constructed a number of huts in the lands of local bargadars with the motive of ejecting these bargadars. Thereupon the local bargadars went to the spot and they told them to dismantle those huts and leave the place. But, unfortunately, instead of doing that they assaulted a number of people in the area and as a result one Agin Roy, died and two others namely, Shri Bhaben Roy and Shri Jatin Roy were seriously injured. Sir, F.I.R. had been lodged and police went to the spot but these goondas flew away from the area. The situation in the whole village is very tense, and, if the Chief Minister does not take any action immediately, there is every likelihood of a serious clash between the jotedars and bargadars of that area. So, I would request the Chief

Minister through you, Sir, to take immediate action in this matter and see that peace is maintained in Moynaguri thana.

**Shri Subrata Mukherjee :**

মাননীয় স্পীকার মহাশয়, গতকাল বিধানসভায় আমাদের (কাটোয়া) সি, পি, আই, সদস্য শ্রীঅশ্বিনী কুমার রায় মহাশয় যখন খাদ্যের উপর বিতর্কে অংশ নিচ্ছিলেন, তখন আমি তাঁর কথাগুলি স্পষ্ট শুনতে পাইনি, এখন আমি তাঁর বক্তৃতার কপি নিয়েছি, বক্তৃতায় তিনি বলেছেন বলরাম ঘোষ নামে একজনকে মিসায় গ্রেপ্তার করা হয়েছে, পুলিশ করেছে, তিনি বলেছেন এই ঘটনাটা নাকি কাটোয়ার। বলরাম ঘোষকে পুলিশের মিসায় গ্রেপ্তারের ঘটনা আদৌ কাটোয়ায় নয়, বলরাম ঘোষ সি, পি, আই,-এর একজন নেতৃস্থানীয় কর্মী, এটা ঠিক। যতদূর সংবাদ নিয়েছি বলরাম ঘোষ কেতুগ্রাম থানায় তন্তুবায় সমবায় সমিতির বহুদিন ধরে সম্পাদক আছেন, সেই সমবায় সমিতির হাজার হাজার টাকা চুরি হয়েছে, এদিক ওদিক হয়েছে, এই সব বিরাট ব্যাপার আছে। তিনি একজন সি, পি, আই,-এর ভাল কর্মী। এত টাকার যখন গণ্ডগোল ছিল, তখন তাকে মিসায় আটক করা ঠিকই হয়েছে।

**Shri Prabhakar Mandal :**

অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন, স্যার, গতকাল এই সভায় আমি কিছুক্ষণ ছিলাম না, আমার সেই অনুপস্থিত থাকার সময়, আমাদের সি, পি, আই,-এর সদস্য এই বলরাম ঘোষের ঘটনার উল্লেখ করতে গিয়ে, তিনি নাকি বলেছেন যে লোকাল এম এল এ প্রোকিওরমেন্ট ব্যাপারে বাধা দান করেছে এবং সেই ব্যাপারে বলরাম ঘোষ তখন অফিসারদের সঙ্গে সহযোগিতা করে, যার জন্য রাগান্বিত হয়ে আমি নাকি তাকে মিসায় ধরিয়েছি। প্রকৃত প্রস্তাবে এটা ভুল তথ্য তিনি সরবরাহ করেছেন। আমি যখন বি ডি ও এবং এস ডি ও-এর সঙ্গে প্রোকিওরমেন্ট সাক্সেসফুল করার জন্য সাধারণ মানুষের দরজায় দরজায় ঘুরছিলাম, সেই সময় সি, পি, আই, এবং সি, পি, আই (এম) কর্মীরাই বাধা দান করছিল। তিনি ভুল তথ্য পরিবেশন করে এই হাউসকে বিভ্রান্ত করেছেন, আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং তাঁর বক্তৃতার এই অংশটুকু প্রসিডিংস থেকে বাদ দেওয়ার জন্য আপনার নিকট আবেদন রাখছি।

**Shri Aswini Kumar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলরাম ঘোষ চার্জ শিটের জবাব দিয়েছে, সেই জবাব উধৃত করে আমি বলেছি, এবং লেভির ক্ষেত্রে আমি বলেছি যে আমরা যে সমস্ত তালিকা দিয়েছিলাম সেই সমস্ত তালিকার ব্যাপারে বি ডি ও কিছু করেননি, জেলাশাসকও স্বীকার করেছেন এস এস ডি ও-এর কাছে পাঠিয়েছেন, কিন্তু তিনি সেটা করেননি। ওখানকার জনসাধারণ বলেছে কংগ্রেসে এম এল এ'-রা এই ব্যাপারে কো-অপারেট করেনি, এটাই হচ্ছে তার বক্তব্য।

## VOTING ON DEMANDS FOR GRANTS

### DEMAND NO. 21

### Major Head : 225—Police.

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৭৪-৭৫ সালের জন্য ২১নং অভিযাচনের অধীন মুখ্য খাত "২৫৫-পুলিশ" বাবত প্রয়োজনীয় ব্যয় নির্বাহের উদ্দেশ্যে থোক ৪৬ কোটি ৩০ লক্ষ ৮৬ হাজার টাকা মঞ্জুর করার প্রস্তাব উত্থাপন করছি।

১৯৭৪-৭৫ সালের বাজেটে ব্যয়ের থোক পরিমাণ, চার্জড আইটেম সহ, ৪৬ কোটি ৩০ লক্ষ ৯১ হাজার টাকা।

[1-10—1-20 p.m.]

माननीय অধ্যক্ষ মহাশয়, ১৯৭৩-৭৪ সালে সংশোধিত এস্টিমেটে এই ব্যয়ের পরিমাণ ধরা হয় ৪১,৯৪,৭২,০০০ টাকা। এই যে ব্যয়বৃদ্ধি, তার অন্যতম কারণ হ'ল বর্ধিত হারে মহার্ঘ-ভাতা প্রদান। এ বাবত ব্যয়বৃদ্ধির পরিমাণ ধরা হয়েছে ২,৭৩,০০,০০০ টাকা।

২। কয়েক বছরের ব্যাপক বিশৃঙ্খলা ও অরাজকতার পর বর্তমান সরকার শাসনক্ষমতায় আসার সাথে সাথেই ১৯৭২ সালে আইন ও শৃঙ্খলা পরিস্থিতির যে সামগ্রিক উন্নতি পরি-লক্ষিত হয়েছিল, ১৯৭৩ সালেও তা অক্ষুণ্ণ থাকে। কয়েকটি বিক্ষিপ্ত হিংসাত্মক ঘটনা যে ঘটেনি তা নয়, কিন্তু জনসাধারণের সহযোগিতায় সেগুলিকে দ্রুত আয়ত্তে আনা পুলিশ বাহিনীর পক্ষে সম্ভব হয়েছে। আশা ও আনন্দের কথা এই যে, জনসাধারণ তাঁদের মনোবল ফিরে পেয়েছেন এবং বহুক্ষেত্রে সাহসের সঙ্গে অপরাধীদের প্রতিরোধ করতে এগিয়ে এসেছেন। আমাদের স্থির বিশ্বাস যে, জনসাধারণের সক্রিয় ও স্বতঃস্ফূর্ত সহযোগিতা ছাড়া পুলিশের পক্ষে আইন-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব উপযুক্তভাবে পালন করা সম্ভব নয়। আমরা চাই যে, পুলিশ এবং জনসাধারণের মধ্যে সহযোগিতার ক্ষেত্র উত্তরোত্তর বিস্তৃত হোক আর সেই উদ্দেশ্য পশ্চিমবঙ্গ পুলিশে এবং কলিকাতা পুলিশে আমরা ইতিমধ্যেই দু'জন জনসংযোগ অফিসার নিয়োগের ব্যবস্থা করেছি। মাননীয় সদস্যদের কাছে আমার অনুরোধ যে, জনসাধারণের কাছে আমাদের এই আবেদন তাঁরা পৌঁছে দেবেন।

৩। পুলিশ বাহিনীর কর্মীদের উদ্দেশ্যেও এই প্রসঙ্গে আমি বলতে চাই, সরকার আশা করেন যে, পুলিশ বাহিনীর কর্মীরা তাঁদের কর্তব্য উপযুক্তভাবে পালন করবেন। বিগত দিনের সামাজিক অবস্থা এখন আর নেই। পরিবর্তনের মধ্য দিয়ে আমরা চলেছি—সামাজিক বৈষম্য দূরীকরণ আমাদের অন্যতম লক্ষ্য। এই লক্ষ্যে পৌঁছানোর পথে বাধা প্রতিবন্ধকতা অনেক। আর তাই আজকের সমাজে পুলিশের ভূমিকা অনেক বেশী গুরুত্বপূর্ণ। আমাদের জাতীয় সংহতি রক্ষা করতে হবে, সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখতে হবে এবং সংখ্যালঘু সম্প্রদায়ের ন্যায্য স্বার্থ রক্ষা করতে হবে। সাম্প্রদায়িক সম্প্রীতি যাতে বিঘ্নিত না হয় তার জন্য সরকার সদাসতর্ক দৃষ্টি রেখেছেন এবং আনন্দের কথা, পশ্চিমবঙ্গে বিভিন্ন সম্প্রদায়ের মানুষ পরম সম্প্রীতিতে পাশাপাশি বসবাস করছেন।

প্রসঙ্গতঃ উল্লেখ করা যেতে পারে যে, ১৯৭৩ সালে মোট ১০২ জন মুসলমান, ১৩৫ জন তফসিল সম্প্রদায়ভুক্ত এবং ৬৬ জন তফসিল উপজাতিভুক্ত ব্যক্তিকে এই রাজ্যের পুলিশ বাহিনীতে নিয়োগ করা হয়েছে।

একথা ভুললে চলবে না যে, আমাদের সমাজের উন্নতি এবং বিকাশের ক্ষেত্রে পুলিশ বাহিনীর কর্মীদের প্রত্যেককে নির্দিষ্ট কর্তব্য পালন করতে হবে। তাঁদের একথা সব সময় মনে রাখতে হবে যে, সাধারণ মানুষের আস্থা, বিশ্বাস এবং সহযোগিতা তাঁদের পাথেয়; তা ছাড়া পুলিশের পক্ষে যথোপযুক্ত ভূমিকা পালন করা সম্ভব নয়। আমরা আশা করব যে, পুলিশ বাহিনীর কর্মীরা এই কথা সব সময় স্মরণ রাখবেন।

৪। ১৯৭৩ সালে কলিকাতা পুলিশের এলাকায় যে সমস্ত খুনের মামলার নিষ্পত্তি হয় তার মধ্যে দুটি ক্ষেত্রে অপরাধীদের প্রাণদন্ড, সাতটি ক্ষেত্রে যাবজ্জীবন কারাদণ্ড এবং দু'টি ক্ষেত্রে দীর্ঘমেয়াদী কারাদণ্ড হয়। এই সকল মামলার মধ্যে বিচারপতি কে, এল, রায় এবং অজিত বিশ্বাসের হত্যা সংক্রান্ত মামলা দুইটি ছিল। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, জননায়ক হেমন্ত বসুর হত্যাকাণ্ডের সঙ্গে জড়িত যেসকল আসামী বহুদিন ফেরার ছিল, তাদের মধ্যে পাঁচজনকে গ্রেপ্তার করা সম্ভব হয়েছে। মামলাটি এখনও বিচারাধীন আছে। কলিকাতা পুলিশের ওয়ারলেস সংস্থা ৫,৫৯৪টি ক্ষেত্রে জনসাধারণকে বিভিন্ন ধরনের সাহায্য করেন, ১০৮টি ক্ষেত্রে হাসপাতালের জরুরী সংবাদ পৌঁছে দেন, ২,১৯২টি পথ দুর্ঘটনা এবং ৮৩১টি অগ্নিকান্ডের ঘটনাস্থলে হাজির হন এবং প্রয়োজনীয় সাহায্য করেন।

১৯৭৩ সালে পশ্চিমবঙ্গ পুলিশ কর্তৃক ৩১৫ জন নিখোঁজ ব্যক্তির উদ্ধার, ৬,২৯,১৬২ টাকা মূল্যের চোরাই জিনিসপত্র উদ্ধার এবং ডাক ও তার বিভাগ এবং রেল সংস্থার ২,৯১,৭০৫ টাকা মূল্যের চোরাই তামার তার ইত্যাদি উদ্ধার উল্লেখযোগ্য।

বিশেষ কৃতিত্বপূর্ণ কার্যের জন্য ১৯৭৩ সালে আমাদের পুলিশ বাহিনীর মোট ৩২ জন কর্মচারী রাষ্ট্রপতি পদক কিংবা পুলিশ পদক লাভ করেন। এ ছাড়া আরও পাঁচজন পুলিশ কর্মচারী বিশেষ সাহসিকতার পরিচয় প্রদানের জন্য পুলিশ পদক লাভ করেন। প্রসঙ্গতঃ উল্লেখযোগ্য এই যে, এই সকল পদক রাষ্ট্রপতির অনুমোদনক্রমে ভারত সরকার কর্তৃক প্রদত্ত হয়।

কর্তব্যে গাফিলতি, শৃঙ্খলাভঙ্গ ইত্যাদির অভিযোগে ১৯৭৩ সালে কলিকাতা পুলিশের মোট ৩২২ জনের বিরুদ্ধে বিভাগীয় তদন্ত শুরু করা হয়। ৬৬টি ক্ষেত্রে তদন্তের নিষ্পত্তি হয়। এগুলির মধ্যে ১১ জনকে বরখাস্ত করা হয়, ১ জনের পদমর্যাদার হানি ঘটানো হয়, ৩৭ জনের বেতন কমিয়ে দেওয়া হয়, ২ জনকে তিরস্কার করা হয়, ৬ জনকে জরিমানা করা হয় এবং ৯টি ক্ষেত্রে উপযুক্ত প্রমাণাভাবে তদন্ত নথিভুক্ত করা হয়। বৎসরের শেষে ২৫৫টি কেস বিবেচনাধীন থাকে।

ঐ সময়ের মধ্যে পশ্চিমবঙ্গ পুলিশে ৩৩১ জন পুলিশ কর্মচারীর বিরুদ্ধে বিভাগীয় তদন্ত শুরু করা হয়। ১১৪টি ক্ষেত্রে তদন্তের নিষ্পত্তি হয়। এগুলির মধ্যে ৩৫ জনকে বরখাস্ত করা হয়, ৬৯ জনের পদমর্যাদার হানি ঘটানো অথবা বেতন কমিয়ে দেওয়া হয় এবং বাকি ১০ জনকে তিরস্কৃত করা হয়; ২১৭টি কেস বিবেচনাধীন আছে।

৫। পূর্বেই বলেছি যে, ১৯৭৩ সালে আইন ও শৃঙ্খলা পরিস্থিতি সম্পূর্ণ আয়ত্তের মধ্যে ছিল এবং কোন সময়েই আতঙ্ক ও বিশৃঙ্খলা সৃষ্টিকারীরা জনজীবনকে বিপর্যস্ত করতে পারেনি। এ সম্পর্কে বিস্তৃত পরিসংখ্যান দিয়ে আমি মাননীয় সদস্যদের ধৈর্যচ্যুতি ঘটাতে চাই না। দু'-একটি বিশেষ তৎপরতার দৃষ্টান্ত শুধু উল্লেখ করব। এই প্রসঙ্গে বেআইনী ও চোরাই অস্ত্রশস্ত্র উদ্ধারে পুলিস বাহিনীর সাফল্যের কথা উল্লেখ করা যেতে পারে। গত বৎসর তাঁরা মোট ৭৪৪টি আগ্নেয়াস্ত্র সহ অন্যান্য অস্ত্রশস্ত্র, ৬,১৯৮ রাউন্ড গুলি, ৩,৯৬৬টি বোমা, ডিনামাইট জাতীয় বিস্ফোরক এবং ৩৮'০৫ কেজি বোমা তৈরির মশলা উদ্ধার করেন। মজুতদার ও চোরাকারবারীদের বিরুদ্ধে এনফোর্সমেন্ট শাখার তৎপরতাও উল্লেখ-যোগ্য। তাঁরা ১৯৭৩ সালে মোট ১,০৬,৯৭০'৮৪ কুইন্টাল খাদ্যশস্য এবং প্রচুর পরিমাণ বেবীফুড, কেরোসিন, সার ইত্যাদি আটক করেন, মোট ১৭,৫৫৯ জন ব্যক্তিকে জড়িয়ে ১৪,২৬০টি মামলা রুজু করেন। এ ছাড়া তাঁরা মোট ৪৭৭ জন অসাধু ব্যবসায়ী, চোরা-কারবারী এবং মজুতদারকে "মিসা"-য় আটক করেন।

৬। বর্তমানে পুলিশের সঙ্গে জনসাধারণের সহযোগিতার কথা আমি আগেই বলেছি। কয়েকটি ক্ষেত্রে এই সহযোগিতার সফল রূপায়ণের কথা আমি মাননীয় সদস্যদের অব-গতির জন্য বলতে চাই। আমাদের পুলিশ বাহিনীর পরিচালনায় কয়েকটি স্বেচ্ছামূলক সংস্থা আছে। এর মধ্যে উল্লেখযোগ্য হ'ল গ্রামরক্ষী বাহিনী, বিশেষ পুলিশ বাহিনী (স্পেশাল পুলিশ অফিসার্স) ও ট্রাফিক ওয়ার্ডেন্স। এইসব সংস্থার সদস্যরা সরকারের বেতনভুক কর্মচারী নন। কিন্তু আইন-শৃঙ্খলা রক্ষার এবং অপরাধ নিবারণের ক্ষেত্রে তাঁদের সক্রিয় সহযোগিতা প্রশংসনীয়।

৭। আমার বক্তব্য শেষ করার আগে আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব যে, পুলিশ বাহিনী সম্বন্ধে তাঁদের সুচিন্তিত মতামত এই বিধানসভায় রাখতে। আশা করব যে, তাঁদের বক্তব্য তথ্যনির্ভর হবে, এবং আমাদের পুলিশ বাহিনীর প্রশংসনীয় কাজের দৃষ্টান্ত যদি থাকে তা বিধানসভায় মাননীয় সদস্যরা রাখবেন। একটা সস্তা প্রচারের প্রচেষ্টা

বরাবরই হয় যে, সমস্ত পুলিশ বাহিনীই অসৎ ও দুর্নীতিপরায়ণ। আসলে কিন্তু তা ঠিক নয়; পুলিশের ভিতরেও বহু সৎ ও দেশপ্রেমিক মানুষ আছেন, যাঁরা নিজেদের প্রাণ বিসর্জন দিয়েও দেশের শান্তি-শৃঙ্খলা রক্ষার চেষ্টা করেছেন। তাই মাননীয় সদস্যরা যদি সেইরকম দৃষ্টান্ত এই বিধানসভায় সামনে রাখেন তবে আমাদের পুলিশ বাহিনীর কর্মীরা উৎসাহিত বোধ নিশ্চয়ই করবেন। আর আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করব যে, পুলিশ বাহিনীকে আরও উন্নত করতে তাঁদের গঠনমূলক প্রস্তাব এই হাউসের সামনে রাখবেন।

৮। এই কথা ব'লে আমি আমার দপ্তরের ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য আমার প্রস্তাব মাননীয় সদস্যদের সামনে পেশ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার যে বক্তব্য রাখতে চাই এই ব্যয় বরাদ্দের সমর্থনে যেটা আমি বলেছি, সেটা ছাপা হয়েছে এবং প্রত্যেক মাননীয় সদস্যসের কাছে তা বিলি করা হয়েছে। আমি মাননীয় সদস্যদের সময় কম করে দিতে চাই না, তাঁদের যা বক্তব্য তা আমি শুনতে চাই এবং তা মনোযোগ সহকারে শুনে যে সমস্ত গঠণমূলক প্রস্তাব আসবে, নিশ্চয়ই তা বিবেচনা করব। তাই আমি আর হাউসের সময় নিতে চাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবেদন করছি যে, আমার যে বক্তব্য ছাপা হয়েছে ও যা মাননীয় সদস্যদের মধ্যে বিলি করা হয়েছে, সেটা পাঠ করা হয়েছে বলে ধরে নেওয়া হোক।

[1-10—1-20 p.m.]

**Mr. Speaker** : The statement of Shri Siddhartha Shankar Ray is taken as read.

All the cut motions are in order and taken as moved.

**Shri Pradyot Kumar Mahanti** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Ajit Kumar Ganguly** : That the amount of the demand be reduced to Re. 1.

**Dr. Sk. Omar Ali** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shrimati Ila Mitra** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Nitaipada Sarkar** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Kanai Bhowmik** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Saroj Roy** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Timir Baran Bhaduri :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ডিমান্ড নম্বর ২১-এর ওপর ব্যয় বরাদ্দের দাবী আমাদের পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় রেখেছেন এবং সেটা রাখতে গিয়ে উনি বলেছেন যে পুলিশ বাজেটে ব্যয় গত বাজেটের তুলনায় এবার বেশী ধরা হয়েছে। তিনি তার দুর্বলতা ঢাকবার জন্য কিছু একটা অংক এর ভিতরে মহার্ঘ ভাতা হিসাবে ধরা হয়েছে বলেছেন। আর একটা অংক আনুমানিক তিন কোটি টাকার মত, সেটাও পুলিশ খাতে ব্যয় বরাদ্দ রাখা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানতাম যে দুষ্টের দমন এবং শিষ্টের পালন। আজকে এই বাজেট বিতর্কে অংশ গ্রহণ করতে এসে এই কথা

বলতে চাই যে প্রায় দুই তিন বৎসর হলো এই সরকার প্রতিষ্ঠিত হয়েছে এবং প্রতিষ্ঠা হবার পর থেকে এরা দুষ্টের দমন এবং শিষ্টের পালন না করে, এরা দুষ্টের পালন এবং শিষ্টের দমন করে যাচ্ছেন এবং একটা দুর্নীতির আখড়ায় পরিণত করেছেন। আজ পুলিশ বিভাগ দুর্নীতিতে জর্জরিত হয়ে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার প্রতিষ্ঠিত হবার আগে ১৯৬৯-৭০ সালে যখন আমাদের যুক্তফ্রন্ট সরকার গঠিত হয়েছিল তখন সেই যুক্তফ্রন্টের যিনি পুরধা ছিলেন, তখনকার মুখ্যমন্ত্রী শ্রীঅজয় কুমার মুখার্জী, তিনি পশ্চিমবঙ্গের রাজনীতিতে অনেক প্রবীণ, তিনি যখন বলেছিলেন যে আমরা জঙ্গলের রাজত্বে বাস করছি। আজকে আমার সামনে অজয়বাবু বসে আছেন, তিনি আমাদের পরম শ্রদ্ধেয়, তাঁর কাছে কি জিজ্ঞাসা করতে পারি যে এই সরকার প্রতিষ্ঠিত হবার পর এটা কোন জঙ্গলের রাজত্ব? সুন্দরবনের রাজত্ব না আফ্রিকার জঙ্গলের রাজত্ব? তিনি সে সময় বলেছিলেন যে গোটা পশ্চিমবাংলায় জঙ্গলের রাজত্ব চলেছে। আমি অজয়বাবুকে একটু বলি, তিনি আমার চেয়ে বয়সে অনেক বড় এবং পশ্চিমবাংলার রাজনীতির মঞ্চে অনেক দিন এসেছেন, তাহলে তিনি এই সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে এমন কিছু দেখলেন না যাতে একে জঙ্গলের রাজত্ব বলতে পারেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আমার কথা নয়, ঐ কংগ্রেস পক্ষে যারা বসে আছেন, তারা গত পরশু এই হাউসে বলেছেন এবং একজন সদস্য আর একজন সদস্যকে ধিক্কার দিয়েছেন।

আমরা দেখতে পাচ্ছি এই হাউসের সদস্য চন্ডীপদ মিত্রের মৃত্যুর ঘটনা— কি বিভৎস তার চেহারা। আজকে অজয়দাকে যদি আমি প্রশ্ন করি সেই চন্ডীপদ মিত্রের মৃত্যুর পরে শ্রদ্ধেয় সদস্যা মীরা মিত্রের সিঁথের সিঁদুর কি আপনি ফিরিয়ে আনতে পেরেছেন? তা তো পারেন নি। তাহলে অজয়দা আপনাকে যদি বলি অজয়দা এটা কি জঙ্গলের রাজত্ব নয়? যুক্তফ্রন্ট সরকারের সময় অজয়দা কার্জন পার্কে চীৎকার করে বলেছিলেন এটা জঙ্গলের রাজত্ব। আজকে তিনি কোন রাজত্বে বাস করছেন? আজকে অজয়দা কোন্ রাজত্বে বাস করছেন সেটা একটু বিবেচনা করে দেখুন। তিনি আজকে কি জঙ্গলের রাজত্বে বাস করছেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভাবতে অবাক লাগে এই সরকার তারা বলছেন আমরা শান্তি শৃঙ্খলা ফিরিয়ে এনেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে আমার বিরোধীপক্ষের একজন সদস্য বর্ধমানের একটী হত্যার কাহিনী বললেন। তার আগে বর্ধমান ইউনিভাসিটির একটি ঘটনার কথা আমরা জেনেছি কাগজের মাধ্যমে। কিছুদিন আগে ইলা রায় কয়েকটি ঘটনার কথা বলেছিলেন। আমি সেই অধ্যাপিকার নাম জানি এবং আমাদের ষ্টেট মিনিষ্টার ফজলে হক মহাশয়ও জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতগুলো মন্ত্রী হলে নাম মনে রাখা খুব কঠিন আমার পক্ষে— এখন কোন্টা ষ্টেট মিনিষ্টার, আর কোন্টা ডেপুটি মিনিষ্টার আমি সেটা বুঝতে পারছি না। সেই অধ্যাপিকার নাম অপর্ণা—তার কি বিভৎস চেহারা হয়েছিল সেটা আমরা দেখছি, গুন্ডাদের দ্বারা পৃষ্ঠাহয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সরকার যে সম্পদের উপর নির্ভরশীল তার মধ্যে একটি হচ্ছে পুলিশ বিভাগ। সেই পুলিশ বিভাগকে সামনে রেখে তার ব্যয়বরাদ্দের দাবী বেশী করে করছেন, তাদেরই শাসন, শোষণ বেশী করে কায়েম করে রাখবার জন্য। আমি এই ব্যয়বরাদ্দকে ধিক্কার জানাই। আমরা গ্রামাঞ্চলে কি চেহারা দেখতে পাই? সেখানে পুলিশকে দেখতে পাই না বর্গাদারের হয়ে কোন মামলা রুজু করতে। আমরা দেখতে পাই সরকারপক্ষে যারা এসেছেন, তাদের যারা তল্পীবাহক গ্রামাঞ্চলের জোতদার, জমিদারের দল তাদের হয়েই পুলিশকে ওকালতি করতে দেখেছি। সেই পুলিশ বিভাগের জন্য যে ব্যয়বরাদ্দ দাবী করেছেন তার অধিকাংশ টাকাই দেখা যাবে উচ্চপদস্থ কর্তৃপক্ষ যারা আছে, আই, জি, ডি আই জি, তাদেরই সিংহভাগে বেশী দেবার চেষ্টা করেছেন। আমাদের সময়ের আগে বৃটিশ আমল থেকে দেখেছি একটি করে আই, জি, থাকত, এখন একজন আই, জি-র সঙ্গে ৩ জন করে ডি, আই, জি, রাখা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভাবতে অবাক লাগে ওরা যখন বলেন শাসন, শান্তির কথা, আমাদের তখন মনে হয় রাক্ষসীর মুখে শান্তির কথা শুনতে হচ্ছে— ডাইনির মুখে শান্তির কথা ছাড়া আর কিছু বলা যায় না। আমরা দেখতে পাই সেই ডি, আই, জি, র‍্যাংকে একজনকে ৬ মাসের এক্সটেনসন দিয়ে ডি, আই, জি, করে রাখা হয়েছে পুলিশ বিভাগে,

তিনি রিটায়ার করে গিয়েছিলেন। কি দরকার ছিল? বেশীর ভাগ টাকা যদি সাধারণ পুলিশ কর্মচারীদের জন্য ব্যয় করতেন তাহলে আমি নিশ্চয় সেই ব্যয়বরাদ্দকে সমর্থন জানাতাম। সেই ৩ জন ডি, আই, জি-র ভিতর একজন রিটায়ার করে গেছেন। তাবে আবার ৬ মাস এক্সটেনসান দিয়ে রাখা হয়েছে, আবার একজনকে স্পেশাল ডি, আই. জি, করে রাখা হয়েছে, যা কোন দিনও ছিল না। আমরা দেখতে পাই যে পুলিশ কমিশনারকে ডি আই জি করার প্রচেষ্টা চালিয়ে এসেছেন। আমি যতদূর শুনেছি সেখানে নাকি এ. জি, ওয়েস্ট বেঙ্গল পারমিট করেন নি। যাই হোক আমরা দেখছি উপরতলার অফিসারদের পোস্ট ঠিক ঠিকভাবে বজায় রাখার জন্য এই ব্যয়বরাদ্দ করা হয়েছে। গ্রামবাংলায় আগে একটি ডি, এস, পি, একটি এ্যাডিশন্যাল ডি, এস, পি, থাকত এখন দেখা যাচ্ছে সেখানে ৩।৪টি ডি, এস, পি, রাখা হয়েছে।

[1-20—1-30 p.m.]

কোন একজনকে ডি, এস, পি, হেড কোয়ার্টার, আবার অন্য একজনকে আর এক নামে রেখে গ্রামে দেখা যাচ্ছে পুলিশের আমলাতন্ত্র বজায় রাখা হচ্ছে যার জন্য পুলিশের সাধারণ কর্মচারী যারা আছেন তাদের ঠিক ঠিকমত প্রমোশন হচ্ছে না। তাদের মধ্যে দীর্ঘ দিন ধরে এই কারণে বিক্ষোভ জমা হয়েছে। রনজিত গুপ্ত দীর্ঘ দিন ধরে আই, জি, হয়ে আছেন—কারণ শুনা যায় নাকি তিনি হচ্ছেন মুখ্যমন্ত্রীর বিশিষ্ট বন্ধু এবং তিনি নাকি তাঁকে আদর করে রুনু বলে ডাকেন। হঠাৎ দেখা গেল পাঁচ ছয় মাস আগে তিনি আমেরিকায় গেলেন। আমি মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে পারি কি তিনি আমেরিকায় গিয়ে কিসের ট্রেনিং নিয়ে এলেন— সেই ট্রেনিং নেবার দরকার ছিল কিনা এবং কার পয়সায় তিনি সেখানে গেলেন এবং কি প্রয়োজনের জন্যই গিয়েছিলেন। তাহলে কি আজকে বাংলার রাজনৈতিক রঙ্গমঞ্চে এক আমেরিকান ভূত এসে ঐ পুলিশ বিভাগে বসে আছে। তাহলে কি রণজিতবাবু সি, আই-এর ট্রেনিং নিয়ে এলেন। তিনি যে মুহূর্তে আই, জি, হয়েছেন সেই মুহূর্ত থেকে আমরা পশ্চিমবাংলার বিভৎস চেহারা দেখছি। নাবালক বিধবার সন্তানকে পুলিশ বিনা বিচারে আটকে রেখেছে। বহু বিধবা মায়ের একমাত্র সন্তান— তার থেকে তাকে বঞ্চিত করা হয়েছে। একথা মুখ্যমন্ত্রী ভাল করেই জানেন যে কতকগুলি ছেলের প্রাণ বলি হয়েছে। মুখ্যমন্ত্রী এখানে এসেছেন গান্ধীজীর পদ স্পর্শ করে। কিন্তু আজকে কাশীপুরে, বরাহনগরে কি অবস্থা— বিনা বিচারে তদন্ত না করে বহু ছেলেকে বিনা বিচারে আটকে রেখেছেন। কারণ তাঁদের সাহস হবে তদন্ত করার, রাজনৈতিক আদর্শের পরিপ্রেক্ষিতে তাদের আজকে জেলে পচে মরতে হচ্ছে। সেখানকার অত্যাচারের কথা বলা বাহুল্য। আলিপুর সেন্ট্রাল জেল ও বহরমপুর জেলের মধ্যে পুলিশ যে কি অত্যাচার করে তা যারাই সেখানে গেছেন তাঁরাই জানেন। সেখানে আজকে ১০।১২ হাজার ছেলেকে মিসায় আটকে রেখে দেওয়া হয়েছে। আজকে আমাদের দেশে নেতা নাই, তাই এই অবস্থা। আজকে পুলিশ হত্যা করলে তার কোন তদন্ত হয় না। পুলিশের হাতে যথেষ্ট ক্ষমতা এই সরকার দিয়েছেন। আজকে গ্রামবাংলায় পুলিশের কি তান্ডব নৃত্য চলেছে। স্যার, আপনি শুনলে আশ্চর্য হবেন যে কলকাতার এই রাইটার্স বিল্ডিংসএ তে ৩।১।৭৪ তারিখে রবি সেন নামে এক কর্মচারীকে পুলিশ বিনা কারণে, কারণ না দেখিয়ে মিসায় আটক করেছে। তার বিধবা মা বুক ফুলিয়ে আবেদন করেছেন। দক্ষিণারঞ্জন বসু প্রমুখ বড় বড় সাংবাদিক তার প্রতিবাদ করেছেন পুলিশের এই যথেচ্ছচার যথেচ্ছ ব্যবহারের বিরুদ্ধে আজকে ভীষণ প্রতিবাদ উঠেছে এমন কি সেখানকার নাগরিক পর্যন্ত তার প্রতিবাদ করে। এই পুলিশের বিরুদ্ধে বিভিন্ন পত্র-পত্রিকা তাদের বক্তব্য রেখেছেন যে পুলিশ অন্যায়ভাবে বহু হত্যা করেছে বহু ছেলেকে বিনা বিচারে মিসায় আটক করেছে। তাহলে এই সরকারকে সভ্য সরকার বলে কিনা, তা ভেবে দেখতে হবে। অজয়দা ওখানে বসে আছেন— আমি তাঁকে প্রশ্ন করি যে এটা কি গুন্ডা রাজত্ব নয়? সেদিন কার্জন পার্কে গান্ধীবাদী হয়ে অনশন করে বসেছিলেন। আজকে তিনি কোথায়? তাঁর আজকে মুখ বন্ধ— আটকে গেছে— কোন কথা নেই। তিনি টেকনোক্রাট, বুরোক্রাটদের সম্বন্ধে একটা মোসন নিয়ে এলেন। খুবই অদ্ভুদ লাগছে— অজয়দার আজকে কি অবস্থা হয়েছে।

আজকে বিধবা মায়ের এক সন্তান তাকে বিনা বিচারে যখন আটকে রাখা হোল, পুলিশ যত রকম অত্যাচার দেশের মানুষের প্রতি করতে লাগলো তা জেনেও তিনি কেন এই-ভাবে বসে রইলেন? এখন তো তিনি কোন রকম অনশন করলেন না?

অজয়দাকে আমরা জানি স্বাধীনতা আন্দোলনের নেতা হিসাবে। অজয়দা সত্য কথা নিশ্চয় বলবেন। অজয়দা আপনার রাজনৈতিক সূর্য্য আজকে পশ্চিমদিকে ঢলে পড়েছে— এই ঢলে পড়ার প্রাক্কালে আমি আশা করবো আপনি নিশ্চয় সত্য কথা বলবেন। যাই হোক মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার খাদ্যনীতি ঠিক ঠিকভাবে পরিচালিত করবার জন্য পুলিশের উপর দায়িত্ব দিয়েছেন। এই পুলিশের উপর দায়িত্ব দেওয়ার জন্য সাধারণ গ্রামবাংলার সমস্ত গরীব ক্ষেত মজুর থেকে আরম্ভ করে সমস্ত মানুষের উপর ট্যাক্স ধার্য্য করা হয়েছে এবং এতে প্রায় আনুমানিক ২ কোটি টাকার মত হবে এই কর্ডনিং এর জন্য খরচ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কর্ডনিং, লেভির কথা কি বলব— এর নোংরা ইতিহাসের কথা ঐ ট্রেজারি বেঞ্চ থেকে রোজই বলছেন, অনেক বলেছেন। আজকে এখানে মুখ্যমন্ত্রী আছেন, তাকে ঠিক রাখার জন্য তার এই বাজেটকে দু হাত তুলে সমর্থন জানাবেন। তা নাহলে তো ভুসির ব্যাপার ধরা পড়বে। ভুসি কেলেঙ্কারীর সঙ্গে কারা আছে, সেটা আমি জানি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেউ টায়ারে ধরা পড়বে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেউ লেভিতে ধরা পড়বে। আজকে মুখ্যমন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য এবং প্রশ্ন যে কোন্ কোন্ কংগ্রেসী সদস্যের উপর লেভি ধার্য্য হয়েছিল, কারা কারা লেভির ধান দিয়েছেন, কারা কারা দেন নি, তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেবেন— মুখ্যমন্ত্রী হয়ত দল রাখার জন্য কারো কথা এই হাউসে বলবেন না। দল রাখার জন্য, ব্যালান্স ঠিক রাখার জন্য কোন সময় লক্ষীবাবুকে হাত করেন, কোন সময় সুব্রতবাবুকে হাত করেন, আর মাঝে মাঝে কাগজে দেখতে পাই বিজদা টেজারি বেঞ্চে বসে আছেন— সেদিন কোন পত্রিকায় বলেছেন আমাদের এই মুখ্যমন্ত্রীকে যদি বলি চোরের নেতা তাহলে কি ভুল বলা হবে— এটা আমার কথা নয়। আমরা খারাপ, অজয়দা, বিজদা, লক্ষীবাবুর ব্যাপার— এই সব প্রশ্নে আমি আর যাব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশ বাজেট, বিনা বিচারে ১০।১২ হাজার ছেলেকে পুলিশ ধরেছে, তার ইতিহাস আমি খুলে দেব। এই পুলিশের শাসনকালে আমরা কি দেখলাম, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিনেমা হলের কথা বলেছেন। সেদিন ওরিয়েন্ট সিনেমা হলে ঠিক অনুরূপ একটি ঘটনা ঘটেছে। আপনি যেখানেই যাবেন সেখানেই অরাজকতা দেখতে পাবেন, অনেকেই এই বিষয়ে আমার সঙ্গে একমত হবেন, ট্রেজারি বেঞ্চে যারা বসে আছেন তারা একমত হবেন, ফজলে হক সাহেবও অনেক কিছু ঘটনা জানেন। জানি না তিনি আমার সঙ্গে একমত হবেন কিনা— আজকে কলকাতার চারিদিকে খোলা কুঠি দেখা যাবে। পার্ক ষ্ট্রীটে থেকে আরম্ভ করে সমস্ত জায়গাতেই এটা দেখতে পাবেন। রিপন ষ্ট্রীট, এলিয়ট রোড, কিড ষ্ট্রীট, ফ্রি স্কুল ষ্ট্রীট ইত্যাদি সমস্ত জায়গাতেই আজকে খালি কুঠি দেখতে পাবেন। গ্রামবাংলার মহিলা অন্যান্য মেয়েদের প্রলোভন দেখিয়ে সেই সমস্ত বাড়ীতে নিয়ে এসে আটক করে রেখে দেয়। পুলিশ থাকা সত্বেও আজ পর্যন্ত ব্যবস্থা হয়নি। মাঝে মাঝে কেউ যায়, কালো গাড়ীর পুলিশের, সেই সব জায়গায় দাঁড়িয়ে থাকে গভীর রাত্রে, কিন্তু কিছু হয় না। জানি না সেই সব জায়গায় কারা কারা থাকে। এই খালি কুঠি কলকাতার বাজারে ছেয়ে গেছে। সেখানে সব যত অপকর্ম, কুকর্ম কাজ হচ্ছে, মেয়েদের নানা রকম চাকরি, নানা রকম প্রলোভন দেখিয়ে ভুলিয়ে রাখা হয়েছে তাদের উপভোগ করা হয় টাকার বিনিময়ে। আজকে এই অবস্থা দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ্যাসেম্বলী রাত্রি ৯টা পর্যন্ত চলে, অনেক মাননীয় বিধান-সভার সদস্য তারা স্বীকার করবেন ঐ চৌরঙ্গী পর্যন্ত যেতে তাদের কি ভয় লাগে। ৩ জন লোককে যদি এক সঙ্গে দেখা যায়, ৩ জন ইয়ং যুবককে যদি এক সঙ্গে দেখা যায় তাহলে কি অবস্থা হয় সেটা একটু ভেবে দেখুন। আজকে প্রত্যেক জায়গায় রাহাজানি বেড়েছে, আপনারা কাগজে দেখছেন কিভাবে রাহাজানি বেড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১০ তারিখে আমি ৩৭০নং ডাউন লালগোলা প্যাসেনজারে আসছিলাম— ফার্সট ক্লাসে উঠেছিলাম, গাড়ীর সমস্ত লাইট অফ ছিল। দুজন জি, আর, পি; পুলিশ একজন চেকার ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লক করার জায়গাগুলি খোলা। লাইট জ্বলেনি, সেই

জায়গায় ফুটো করে চাল নিয়ে আসছিল। তারপর যখন ট্রেনটি বেলঘরিয়া স্টেশনে এল তখন ঐ জায়গা এবং ল্যাট্রিনের ছাদ থেকে ১০ কুইন্টাল চাল বের করল। জি, আর, পি, পুলিশ চেকার সবার সামনে বের করে নিয়ে চলে গেল।

(শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় ঃ— এর মধ্যে আর, এস, পির লোকও ছিল)

আর, এস, পি'তো থাকবে। আপনি জানেন চোরকে চোর ছাড়া কে চিনতে পারে? আমি যদি চোর হই, উনি হচ্ছেন চোরের সামালদার। ওনার মত মুখ্যমন্ত্রী সামালদার না হলে আমার মত চোর কি করে চাল চুরি করতে পারে?

[1-30—1-40 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ তিনি আমাকে চিনতে পেরেছেন এই বলে যে আমি চালের স্মাগলার। স্যার, আমিও মুখ্যমন্ত্রীকে চিনতে পারলাম, তিনি চালের চোরা চালানদারদের সামালদার। স্যার, আজকে পুলিশ ডিপার্টমেন্ট কিভাবে চলছে দেখুন। মেয়েদের জিনিষ স্নার্চ করা হচ্ছে, রাহাজানি হচ্ছে, ট্রেনে রাহাজানি হচ্ছে, এই অবস্থায় আজকে এসে দাঁড়িয়েছে। এতো শহরের কথা, গ্রামাঞ্চলে দেখুন কি অবস্থা। যেখানে যেখানে পুলিশ ক্যাম্প আছে তার দু হাত দূরে রাত্রিবেলায় দেখবেন, মদ, মুরগির মাংস আসছে, কিভাবে এগুলি আসে, কেন আসে? কই রঞ্জিত গুপ্ত মহাশয় তো এসব দেখতে পান না, তিনি খালি ঘুরে বেড়াচ্ছেন ঐ রাইটার্স বিল্ডিং-এর সরকারী কর্মচারী তাকে মিসায় এ্যারেন্ট করবার জন্য। আজকে স্যার, সার নিয়ে, কর্ডন নিয়ে গ্রামাঞ্চলে কি অবস্থা চলেছে সেটা আপনারা সকলেই জানেন। ঐ মুর্শিদাবাদ জেলা থেকে আরম্ভ করে নদীয়া, বীরভূম সব জেলাতেই দুর্নীতি ছড়িয়ে পড়েছে কিন্তু পুলিশকে কোথাও দেখা যায় না। যখন বখরায় গন্ডগোল হয় তখন পুলিশ যায়, মিসায় এ্যারেন্ট করে, কেস রুজু করে ইত্যাদি আবার যখনই ডান হাতের ব্যবস্থা হয়ে যায় তখনই পুলিশ সব চেপে যায়। তারপর স্যার, সাট্টা খেলা আজকে কোলকাতা শহরে ছেয়ে গিয়েছে। আমি মুখ্য-মন্ত্রীকে জিজ্ঞাসা করি, আপনারা সাট্টা খেলার জন্য একটা কেসও কি রুজু করেছেন— একটা জায়গায়ও কি আইনানুগ ব্যবস্থা নিয়েছেন। আজকে যদি তা না নিয়ে থাকেন তাহলে আমি কি করে বলবো এ সরকার সভ্য সরকার? তারপর স্যার, ঐ বড়বাজার এলাকাতে গিয়ে দেখুন কিভাবে নকল সিমেন্টের কারবার হচ্ছে।

(শ্রীসুপ্রিয় বসু ঃ— আপনি কি দু নং কারবার করেন?)

স্যার, সুপ্রিয়বাবু হাওড়ার লোক। হাওড়ার নন্দীবাজার, উড়েপাড়া, পিলখানা ইত্যাদি জায়গায় চোলাই মদের কারবার কিরকম হয় তা তিনি জানেন। তাঁকে ঐ রাস্তায় প্রায় ঘোরাঘুরি করতে দেখা যায়। তাহলে কি বলব, তিনি ঐ চোলাই মদের কারবারের সঙ্গে জড়িত? তাই স্যার, বলব, এঁদের ছত্রছায়ায় বসে ঐ সমস্ত চোরাকারবার চালিয়ে যাচ্ছে। স্যার, এই প্রসঙ্গে বলি, জুয়াখেলার কথা। আমি নাম করে বলছি, পার্ক স্ট্রিটের রমজান মিঞা, তার ঘরে জুয়ার বোর্ড বসে, সেখানে পুলিশের কোন দৃষ্টি নেই। তালতলার আকবর কুঠি, আমার মনে হয় খুব সম্ভব আমাদের ট্রেজারি বেঞ্চের ছত্রছায়ায় থেকে সেখানে জুয়াখেলার কারবার চলেছে, বোর্ড বসছে, পুলিশ সেখানে হাত দিতে সাহস করে না। তারা ভয় করে, ভাবে, ওখানে হাত দিতে গেলে হয়ত তাকেই যেতে হবে। কাজেই স্যার, এইভাবে একটার পর একটা দিকে দৃষ্টি দিয়ে দেখুন পুলিশ কিভাবে করাপসানের সঙ্গে জড়িয়ে পড়েছে। স্যার, পুলিশের জন্য যে ব্যয়বরাদ্দের দাবী করা হয়েছে আমরা জানি তার সিংহভাগ চলে যাবে ঐ উচ্চ পর্যায়ের লোকেদের জন্য। সাধারণ কর্মচারী এবং সৎ অফিসাররা এর বিরুদ্ধে প্রতিবাদ করেছে কিন্তু সুরাহা করতে পারে নি। স্যার, আমরা দেখেছি, মালদহের এস, পি, দেবু ব্যানার্জী, একজন সৎ অফিসার তিনি থাকতে পারেন নি, তাঁকে দিল্লী চলে যেতে হয়েছে। তারপর স্যার, অনেক ভাল ভাল বাঙ্গালী

ছলে আই, পি, এস, পাশ করে এসেছিলেন প্রশাসনকে সুন্দরভাবে গড়ে তোলার স্বপন নিয়ে। আজকে সেখানে দেখা যায় শাসকদল তাদের উপর কিভাবে অন্যায় অবিচার করে নানা জায়গায় ট্রান্সফার করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর কত এই পুলিশের ইতিহাস গাইব? পুলিশ বিভাগে ২ কোটি টাকা খরচ হয়েছিল কর্ডনিংয়ের জন্য কিন্তু পুলিশ ধান কত তুলেছে? প্রোকিওর কত হয়েছে? আনুমানিক হিসাবে দেখা যায় ২০ লক্ষ টাকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বেলডাঙ্গা থানায় রেলওয়ে পুলিশের একটা ক্যাম্প আছে। সেখানে দেখা গেছে পুলিশ হয়ত ২ মন, ৩ মন, ৪ মন ধান এক একটা ট্রেনে সীজ করলো আনক্লেম প্রোপারটি করে, আর সেগুলি জমার খাতায় দেখায় কোন সময় ২৫ কেজি আবার কোন সময় ৫ কেজি। এই মুহূর্তে যদি পুলিশ অফিসারদের বাড়ীতে তদন্ত করা হয়, যারা যারা কর্ডনিংয়ে ছিলেন-- যে সমস্ত সাব ইন্সপেক্টর থেকে আরম্ভ করে যারা ছিলেন তাদের সকলের বাড়ীতে চাল পাওয়া যাবে, টাকা পাওয়া যাবে। আজকে সকলে অসৎ-এর সঙ্গে জড়িয়ে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেজন্য আমি আপনার মাধ্যমে দাবী করছি, হাউসের কাছে দাবী করছি, মুখ্যমন্ত্রীর কাছে দাবী করছি, আজকে দীর্ঘ ২৬ বছর হয়ে গেল, ডাঃ বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন পুলিশ বিভাগকে জনসাধারণের জন্য কিভাবে কাজে লাগান যায় সেজন্য তিনি একটা কমিশান নিয়োগ করেছিলেন। আমি দাবী করছি সেই অনুযায়ী পুলিশকে কিভাবে জনসাধারণের কল্যাণার্থে ব্যবহার করা যায় তার জন্য একটা কমিশন গঠন করা দরকার। যে কমিশন ঠিকমত ৫ বছর অন্তর অন্তর ইনকোয়ারী করে রিপোর্ট দেবেন যে পুলিশ বিভাগ কিভাবে পরিচালিত হবে এবং তার ভিত্তিতে সেটা ঠিক হবে। সে জন্য মুখ্যমন্ত্রীর কাছে দাবী করছি এই রকম একটা কমিশন করুন যাতে পুলিশ বিভাগ সুস্থভাবে জনতার কাজে, বর্গাদারদের পক্ষে, মজুরদের পক্ষে কাজ করতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতবার আমি এই পুলিশ বাজেটে একজন পুলিশের উচ্চতর কর্তৃপক্ষের বিরুদ্ধে অভিযোগ এনেছিলাম, তার নাম পাঁচু গোপাল মুখার্জী। তিনি গভার্ণমেন্টের লক্ষ লক্ষ টাকা মিস ইউজ করেন। আজকে তিনি পুলিশ পদক পেলেন। তার বিরুদ্ধে মুখ্যমন্ত্রী কোন হস্তক্ষেপ করেছেন কি না আমি জানি না। আমি আশা করবো মুখ্যমন্ত্রী তার বাজেটে বিবৃতিতে একথা বলবেন। যে পাঁচু গোপাল মুখার্জী এই রকমভাবে গভার্ণমেন্টের লক্ষ লক্ষ টাকা মিস ইউজ করেছেন-- আজকে যেখানে বলা হচ্ছে টাকা নেই, টাকার জন্য ডেভলপমেন্ট স্কীম হতে পারছে না, গরীব লোকেরা খাদ্য পাচ্ছে না, আজকে জনসাধারণের টাকা নিয়ে পুলিশের একজন আমলা উপভোগ করবে এটা আমরা হতে দেব না। আমরা তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে অবস্থা দাঁড়িয়েছে, এই অবস্থার পরিবর্তন আনা দরকার। এই অবস্থার পরিবতন আনতে গেলে পুলিশ বিভাগকে ঠিক সেইভাবে পরিচালনা করা দরকার। সঙ্গে সঙ্গে শাসকদলে যারা এম, এল, এ, আছেন, যারা মন্ত্রী আছেন, তারা তাদের নিজেদের দলীয় সঙ্কীর্ণতার উর্দ্ধে থেকে পুলিশ বিভাগকে সেভাবে পরিচালনা করবেন। দেখা যায় অনেক সময় তারা নিজেরা দলবাজী করার জন্য ব্যক্তিগত স্বার্থে পুলিশের লোকজনকে ব্যবহার করেন। আজকে পুলিশ কমিশনার শ্রী-সুনীল চৌধুরী-- মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভাবতে অবাক লাগে, হেমন্তদা স্বর্গীয় নেতা আপামর জনসাধারণের নেতা, সেই আপামর জনসাধারণের নেতার হত্যাকান্ডের যে রিপোর্ট বেরোল, পুলিশের একজন বিভূতি চক্রবর্ত্তী, তিনি বললেন এর জন্য সমস্ত দায়-দায়িত্ব তার, এগুলি তিনি করেছেন। সঙ্গে সঙ্গে আর একজন পুলিশ বিভাগের দেবী রায় অভিযোগ করলেন, যে না, এই কৃতিত্ব তার তিনি করেছেন। অদ্ভুত ব্যাপার, স্যার, পুলিশ বিভাগের মধ্যে ২ জন অফিসারের দুই রকম কথা। আজকে পুলিশ বিভাগকে নিজেদের স্বার্থে ব্যবহার করা হচ্ছে। কোন জায়গায় দেখা যাবে যে সিদ্ধার্থবাবুর হাত আছে, আবার কোন জায়গায় দেখা যাবে অন্য একজন মন্ত্রীর হাত আছে। একজন মন্ত্রী অন্যজনকে ব্লক করছেন, আবার আর একজন অন্যকে ব্লক করছেন। সে জন্য আজকে দেখা যায় যে বিভূতি চক্রবর্তী এক রকম কথা বলছেন আর দেবী রায় আর এক রকম কথা বলছেন। দেবী রায় যদি ভাল অফিসার হয় তাহলে বলার কিছু নেই। দেবী রায় কর্তব্যনিষ্ঠ তাহলে দেবী রায়কে আবার এই পোষ্টে এনে তার হাত থেকে সমস্ত ক্ষমতা কেড়ে নেবার কি কারণ থাকতে পারে আমি তা বুঝতে পারছি না। দেবী রায়ের জন্য এই সরকার

পাগল, এই সরকার ভূষি কেলেঙ্কারী ধরবার জন্য দেবী রায়কে নিযুক্ত করেছিলেন। দেবী রায়ের মত সৎ এবং ভাল অফিসার হয় না, দেবী রায় খুব সুন্দর পুলিশ অফিসার। দেবী রায় যদি ভাল হয় তাহলে দেবী রায়কে আবার সেই পোষ্টে দিয়ে তার হাত থেকে সমস্ত ক্ষমতা কেড়ে নেবার কি কারণ থাকতে পারে। আজকে এসব কারণে সাধারণ পুলিশ অফিসারদের মধ্যে, সৎ পুলিশ অফিসারদের মধ্যে নানা রকম প্রশ্ন এসে দাঁড়িয়েছে, যে আমরা ঠিকঠিক মত কাজ করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সে জন্য আমি এই বলে আবেদন করবো যে আজকে যদি পুলিশ বিভাগকে পরিচালনা করতে হয় তাহলে সঠিকভাবে পরিচালনা করা দরকার। আর আমাদের মুখ্যমন্ত্রী গ্রামবাংলার যে সমস্ত যুবককে বিনা বিচারে আটক করে রেখেছেন— আমি জানি, রবী সেনের কথা আমি উল্লেখ করেছি এবং আরো প্রচুর ছেলে আছে, বিধবা মায়ের চোখের জল ঝরা ছেলে, তাদের পুলিশ বিদির্ন করে দিয়েছে।

[1-40—1-50 p.m.]

সেই কাশীপুর, বরাহনগর থেকে আরম্ভ করে মসজিদবাড়ী পর্য্যন্ত, আজ পর্য্যন্ত যে ঘটনা ঘটলো তার জন্য একটা বিচার বিভাগীয় তদন্ত করা, বিচার বিভাগীয় তদন্ত করে যাতে সঠিকভাবে পুলিশ প্রশাসন পরিচালিত হয়, এই জন্য আমি তাঁর কাছে আবেদন করছি। এই বলে পুলিশের ব্যয়বরাদ্দকে আমি ধিক্‌কার জানাচ্ছি এবং আমি আবার বলছি যে এটাকে অসভ্য সরকার ছাড়া আর কিছুই বলা যায় না এবং আমি আমার কাট মোশনকে মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিনের কাগছে পড়ছি যে পশ্চিমবাংলার আইন ও শৃঙ্খলা পরিস্থিতি সামলানোর জন্য ঘন ঘন উচ্চ পর্য্যায়ের বৈঠক হচ্ছে। মন্ত্রীসভা খুবই উদ্বিগ্ন এবং পুলিশ খুব তৎপর। স্বভাবতঃই বোঝা যায় এই আলোচনার কারণ সম্প্রতিক-কালে বিহারে, গুজরাটে যে সব ঘটনাবলী ঘটেছে তার জন্য। এখন এই বিষয়ে কোন সন্দেহ নেই যে আমাদের পশ্চিমবাংলার মানুষের স্বতঃস্ফূর্ত বিক্ষোভের পাশাপাশি বিহারে এবং গুজরাটে যে সব ধরনের ঘটনা ঘটেছে, সেই সব ধরনের ঘটনা যাতে না ঘটে তা প্রত্যেকেই চান এবং সেই চাওয়াটায় কারোর সঙ্গে কারোর তফাৎ না থাকার কোন কারণ নেই। সেই সঙ্গে সেই রকম ধরনের ঘটনা বন্ধ করবার জন্য পুলিশকে যদি বলা হয় তারও মধ্যে কিছু অপরাধের ব্যাপার নেই। কিন্তু মুস্কিল হচ্ছে এখানে যে মুখ্যমন্ত্রী মহাশয়ের বক্তৃতা, তাতে যে ধরনের আইন-শৃঙ্খলাঘটিত সামগ্রিকভাবে বেশ খুসী খুসী ভাবে আত্ম-সন্তুষ্টির ছবি উপস্থিত করেছেন, পশ্চিমবাংলায় যদি সত্য সত্য ছবিটা সেই রকম হ'ত তাহলে এই নিয়ে এত বিব্রত হবার কোন কারণ থাকতো না। অর্থাৎ বিগত এক বছরে মানুষের স্বতঃস্ফূর্ত বিক্ষোভ যে সব ব্যাপারে হয়, সেই সব বিষয়ে পুলিশ যদি যথাযথ-ভাবে পালন করতো তাহলে আমার মনে হয় আজকে এই বিষয় নিয়ে যতখানি উদ্বেগ দেখাতে হচ্ছে তা দেখানোর কোন প্রয়োজন হ'ত না। সেইজন্য আমি এই কথা মনে করি যে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়ের বক্তব্যে তিনি যে ছবি উপস্থিত করেছেন, যদিও তিনি বস্তু নিষ্ঠার কথা তার মধ্যে তুলেছেন, আমি তার মধ্যে এক দেশ দর্শিতা সর্বাঙ্গে পরিস্ফুট দেখতে পাচ্ছি এবং মনে করছি, সেই কারণে আজকে এই উদ্বেগটা তীব্র হয়ে উঠেছে। গেল একটা বছর ধরে হচ্ছে কি মাননীয় অধ্যক্ষ মহাশয়? পশ্চিমবঙ্গে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র নিয়ে চোরাকারবারী চলছে, অবাধে অশ্বমেধের ঘোড়া ছুটিয়ে চলেছে চোরা-কারবারীরা, কোথাও তারা রোখারুখি নেই। যদিও এর মধ্যে একটা কুইন্টলের হিসাব আছে, সেই সব কথায় আমি পরে আসছি এবং এই চোরাকারবারী হবার মধ্যে চাল থেকে আরম্ভ করে শিল্পের কাঁচা মাল পর্য্যন্ত কেউ বাকী থাকে না। এই হাউসের অসংখ্য সদস্য, এই পাশ থেকে, ঐ পাশ থেকে, তাঁরা প্রতিদিন বিভিন্ন ঘটনাবলী সম্পর্কে উল্লেখ করেছেন। এই বিষয়ে পুলিশ অবশ্যই কিছু লোকের কোমরে দড়ি দিয়ে ইতিপূর্বে ছবি একটা প্রকাশিত করেছিলেন এবং সব সংবাদপত্রে সেই সব ছবি ছাপা হয়েছে। অবশ্য ছবি তোলানো

ছাড়া তারা আর কি করতে পেরেছেন, আমরা ভালভাবে জানতে পারি নি। সেই কথায় আমি আর একবার ফিরে আসবো ভূমিকার পরে। এদিকে দেখলাম কত তামার তার চুরি হয়েছে, তার একটা অংক। আমি তো কত তামার তার চুরি হয়েছে ইত্যাদি ইত্যাদি, এই কথা তো বুঝবো না, জীবন দিয়ে বুঝবো। এখন রোজ শুনছি শিয়ালদহ স্টেশনে তামার তার চুরি। তার চুরি হয় কোনখানে? নিউট্রাল জোনে। তার চুরি ধরার কি ব্যবস্থা হচ্ছে, ওটা পড়ে আমি বুঝলাম না। কিন্তু তার চুরিজনিত ব্যাপারে যখন রেলওয়ে বন্ধ হচ্ছে, তখন পেটানোর জন্য অবশ্য পুলিশের ব্যবস্থা আছে কিছু। তা আমরা লক্ষ্য করেছি। আর সংবাদপত্রের পাতার কথা যদি বলেন, আজকাল এমন দিন নাই যেদিন চুরি, ছিনতাই, ডাকাতি ইত্যাদির খবরাখবর পাওয়া যাচ্ছে না। ন্যায্য দাবীর আন্দোলনে মানুষ যদি নামে তাহলে সম্প্রতিকালে দেখছি তার উপরও গুলি করা শুরু হয়ে গিয়েছে, বাটানগরে মহেশতলার ঘটনা দিয়ে তা আমরা প্রত্যক্ষ করেছি। শ্রমিকদের ন্যায়সঙ্গত আন্দোলন— আমরা চটকল ধর্মঘটের সময় দেখলাম ১৪৪ ধারা এবং অপরাপর ব্যবস্থা গ্রহণ করা হলো। পরে আমি ঐ বিষয়ে বিস্তারিত আলোচনায় আসছি। কৃষকদের ব্যাপারে দেখছি যারা নিপীড়িত মানুষ, যারা ভাগচাষী, বর্গাদার, ভূমিহীনদের অভিযোগ যখন থাকে পুলিশের কাছে তখন তারা সেই অভিযোগ গা করে না, অথচ তার পাল্টা অভিযোগ যে মুহূর্তে জোতদাররা করে সেই মুহূর্তে সেটাকে কার্যকরী করার জন্য বিরাট তৎপরতা দেখান, এখন এই অবস্থা হচ্ছে। তা ছাড়া একটা স্টাইল নতুন করে আরম্ভ হয়েছে, কেউ কিছু বললেই নকশাল। হাজার হাজার তরুণ পশ্চিমবাংলার জেলে নকশাল আখ্যাত হয়ে অথবা বিনা নকশাল আখ্যাত হয়ে বিনা বিচারে বন্দী আছে, তাদের ওপর নানাবিধ অত্যাচার হচ্ছে, এ খবর মাঝে মাঝে পাচ্ছি। সম্প্রতি আর একটা জিনিষ দেখতে পাচ্ছি, সম্প্রতি যে উপনির্বাচনগুলি হলো তাতে দেখলাম পুলিশের উপস্থিতিতে প্রিসাইডিং অফিসারদের বুকের ওপর বন্দুক ধরে তাদের কাছ থেকে ব্যালট-এর কাগজ নিয়ে ছাপ দিয়ে দেওয়া হলো, তাদের ওপর বিশেষ করে কোন পুলিশের বিরুদ্ধে কিছু করতে পেরেছেন বলে দেখতে পাচ্ছি না। অর্থাৎ অতঃপর ভোটটা যে স্বাধীনভাবে দিতে পারব তাতেও গুরুতর বিঘ্ন সৃষ্টি হচ্ছে, পুলিশের প্রত্যক্ষ সহযোগিতায়। একথা বলছি, একথা বলতে বাধ্য হচ্ছি। আইন-শৃঙ্খলাঘটিত যে বিবৃতি এখানে দিয়েছেন এবং তিনি বিগত ১ বছরের পুলিশ দপ্তরের আইন-শৃঙ্খলা ফিরিয়ে আনার কথা বলেছেন। অথচ এই সব দিক দিয়ে আমরা দেখতে পাচ্ছি একটা অরাজক অবস্থার সৃষ্টি হয়েছে আইন শৃঙ্খলার ক্ষেত্রে। এগুলি গেল জেনারালাইসড বা সাধারণ কথা বললাম। মন্ত্রিমহাশয়রা হয়ত চটে যাচ্ছেন, কিছু কিছু সদস্যও হয়ত ক্ষুব্ধ হচ্ছেন, কিন্তু কি করব যখন পুলিশের এসব ঘাটতি আছে তখন সেগুলির দিকে সভার দৃষ্টি আকর্ষণ করা উচিত। পুলিশের সম্বন্ধে আমরা যখন কোন খবরের কথা বলি তখন সবাই জিজ্ঞাসা করেন কোন কাগজ, আর যদি শোনেন কালান্তর কাগজ তাহলে বিশেষ করে মাননীয় মন্ত্রী জয়নাল আবেদিন সাহেব ভয়ঙ্কর দুঃখিত হয়ে পড়েন। তাই আজকে ঠিক করেছি নৈব নৈব চ কালান্তর। সুতরাং আজকে আর কালান্তর থেকে কিছু বলছি না। আপনাদের অনেকের প্রিয় কাগজ আনন্দবাজার থেকে বলছি। মুখ্যমন্ত্রী সাধারণ আইন-শৃঙ্খলার ব্যাপারে অভিযোগ করে বলেছেন '৭৩ সালে আইন শৃঙ্খলা অব্যাহত গতিতে চলছে। তাই আমি আনন্দবাজার পত্রিকা কি বলছে এ বিষয়ে সেটা আপনাদের বলছি। এখন আমি যদি কাগজটি পড়ি তাহলে আপনারা বলবেন যে আমি লিখিত বক্তব্য রাখছি, তাই আমি পত্রিকার অংশগুলি লিখে এনেছি, সেগুলি আপনাদের কাছে পড়ে শোনাচ্ছি এবং এটা আমাকে দেখে দেখেই পড়তে হবে। বিগত জুলাই মাস থেকে আরম্ভ করে সম্প্রতিকাল পর্য্যন্ত আইন-শৃঙ্খলার কি অবস্থা হচ্ছে সেটা সকলেই জানেন। এখন বিগত জুলাই, আগাষ্ট, সেপ্টেম্বর, এই তিন মাস আনন্দবাজারে প্রকাশিত হয়েছে যে সমস্ত আইন-শৃঙ্খলার ঘটনা সেগুলি আমি পড়ে শোনাচ্ছি এবং এটা পড়তে আমি বাধ্য হচ্ছি, কারণ মুখ্যমন্ত্রী মহাশয় এ বিষয়ে কৃতিত্ব দাবী করেছেন।

আনন্দবাজার পত্রিকায় ৬ই জুলাই ১৯৭৩ তারিখে "ছয় মাসে ৩৯৪ জন খুন" এই শিরোনামায় একটি সংবাদ প্রকাশিত হয়েছে। পুলিশ সূত্র উল্লেখ করে ওই সংখ্যায় লেখা হয়েছে, "পশ্চিমবঙ্গে এবছরে প্রথম ছ মাসে ৩৪৯ জন ব্যক্তি খুন হয়েছেন তার মধ্যে বেশ কিছু

মহিলাও আছেন। এছাড়া ২৫টি রাজনৈতিক হত্যাকান্ড ঘটেছে। পুলিশ আরও জানায় রাজনৈতিক দলের মধ্যে সংঘর্ষের ঘটনা গত ছ মাস ধরে বেড়ে গিয়েছে"।

[1-50—2-00 p.m.]

এবার ৮ই জুলাই আনন্দবাজার পত্রিকার শিরোনামায় হিন্দ মোটর স্টেশনে সংঘর্ষ. পুলিশের গুলিতে নিহত ৫। ওই একই তারিখের আনন্দবাজারে আর একটি সংবাদ "হালিশহরে রেল স্টেশনে হাজার টাকা লুঠ। স্টেশনের লোহার সিন্দুক থেকে ১,২৫২ টাকা লুঠ করে নেয়. এ ছাড়া স্টেশন মাস্টারের হাত ঘড়ি, সোনার আংটি ও তার ব্যক্তিগত ১৯ টাকাও ছিনিয়ে নেয়"। ওই একই তারিখের আনন্দবাজারে আর একটি সংবাদ "একদল সশস্ত্র দুর্বৃত্ত উত্তর ২৪-পরগণার বারাসত এলাকায় একটি কারখানার হানা দিয়ে প্রায় ৫০ হাজার টাকার যন্ত্রপাতি লুঠ করে নেয়। প্রায় ২০ জন দুর্বৃত্ত একটি অ্যামবাসাডার ও একটি ট্রাকে এসে ঘটনাটি সংঘটিত করে"।

১১ই জুলাই শিরোনামা "ট্যাক্সি চালক খুন"। হেস্টিংস থানা এলাকায় গভীর রাত্রে একজন ট্যাক্সি চালক খুন হয়েছেন। ১৩ই জুলাই শিরোনামা "মহেশতলা গ্রামের পথে মৃতদেহ, পুলিশ সন্দেহ করছে কেউ হত্যা করে ফেলে দিয়ে গিয়েছে।

১৪ই জুলাই, "কাঁচড়াপাড়ায় ছুরিকাহত হয়ে কংগ্রেস কর্মীর মৃত্যু"। ওই তারিখেই "গয়া প্যাসেঞ্জারে ডাকাতি, যাত্রীদের মালপত্র লুঠ"। মুর্শিদাবাদ থেকে নির্বাচিত শ্রীনৃসিংহ মন্ডল এক বিবৃতিতে জানান যে পুলিশের সাহায্য নিয়ে প্রতিমাসেই ডাকাতেরা এই ধরনের ঘটনা ঘটাতে সাহস পায়। ওই তারিখে ইট্রেনে (শিয়ালদহগামী বার্নপুর লোকালে) রিভলবার দেখিয়ে চুরি।

১৯শে জুলাই শিরোনামা "যুবক গুলিবিদ্ধ"। উত্তর সহরতলীর যতীন্দ্র নগর কলোনী থেকে শ্রীদুলাল দে নামে এক যুবক গুলিবিদ্ধ হয়ে আর, জি, কর, হাসপাতালে ভর্তি হন।

২১শে জুলাই "লোকোকর্মী ধর্মঘট বে-আইনী ঘোষিত দুজন ছুরিকাহত। নিউ জলপাই-গুড়িতে এন, জি, পি, রেলই য়ার্ডে কর্মরত অবস্থায় দুজন কর্মী ছুরিকাহত হয়। আক্রমণ-কারীরা পরিচিত সমাজবিরোধী বলে প্রকাশ"।

২২শে জুলাই শিরোনামা "ডাকাতি বেড়ে চলেছে"। বর্ধমান জেলার সমগ্র সদর মহকুমায় ডাকাতির সংখ্যা আতঙ্কজনকভাবে বেড়ে চলেছে।

২৩শে জুলাই "কংগ্রেস মিছিলে যুবক ছুরিকাহত"। "ওই তারিখেই গুলিবিদ্ধ হয়ে শ্রমিক নিহত।"

২৫শে জুলাই "মহিলা ছুরিকাহত"।

৪ঠা আগস্ট "দক্ষিণ কলকাতায় ৪৫,০০০ টাকা ছিনতাই"।

৬ই আগস্ট "আশ্রমে ডাকাতি, বৃদ্ধ স্বামীজীও গুরুতর আহত", ওই তারিখেই "ট্রেনের কামরায় বালকের মৃতদেহ"।

৮ই আগস্ট "ব্যাপক চুরি— বাঁকুড়া জেলার ছাতনা থানায় ব্যাপক ডাকাতি শুরু হয়েছে, শিক্ষক শিক্ষিকার ঘরে ও জনৈক অনাথবন্ধু করের বাড়ীতে ডাকাতি, পলতারা গ্রামে একরাত্রেই চারটি ডাকাতি।"

৯ই আগস্ট "জ্যাংড়া গ্রামে ডাকাতিতে ৬০০ টাকা লুঠ. বাড়ির মালিক আহত"।

১৪ই আগস্ট "পরিবহন বিভাগের দুই ইউনিয়নের সংঘর্ষে চার জন আহত।"

১৭ই আগস্ট একটি শিরোনামায় "হাবড়ায় জোড়া খুন— বাবা মেয়ে"। আর একটি শিরোনামা, "বাগবাজারে খালের পাশে মৃতদেহ প্রাপ্তি"।

১৯শে আগষ্ট "দুর্গাপুর আই, এন, টি, ইউ, সি, কর্মী ছুরিকাহত"।

২০শে আগষ্ট "পাঁচজন কংগ্রেস কর্মী আহত"।

২০শে আগষ্ট "কোলফিল্ড এক্সপ্রেসে ডাকাতি"।

২৬শে আগষ্ট "ট্রেনে ডাকাতি, একজন ডাকাতের মৃত্যু (পুলিশের হাতে নয়)"।

২৯শে আগষ্ট "ট্রেনে শিক্ষক খুন"।

৭ই সেপ্টেম্বর "ট্রেনে হাবড়ায় ডাকাতি।"

৮ই সেপ্টেম্বর "পশ্চিম দিনাজপুরে এক বাড়িতে তিন জন খুন"।

৯ই সেপ্টেম্বর "বারুইপুরে ডাকাতি"।

১০ই সেপ্টেম্বর "আমডাঙ্গা থানায় ডাকাতি।"

১১ই সেপ্টেম্বর "হাবড়ায় খুন"।

১৫ই সেপ্টেম্বর "হাওড়া স্টেশনে গলিত মৃতদেহ"।

১৬ই সেপ্টেম্বর "নোয়াপাড়ায় সুরকি কলের একজন কর্মী আততায়ীর হাতে ছুরিকাঘাতে নিহত"।

২১শে সেপ্টেম্বর "তিন জন খুন"। ওই দিনই "চলন্ত ট্রেনে ডাকাতি, ৩২ হাজার টাকা লুঠ।

২৯শে সেপ্টেম্বর শিরোনামা "খুন ডাকাতি ছিনতাই"। হাওড়ায় মালি পাঁচঘড়ায় চা দোকানের মালিক খুন, শেওড়াফুলি স্টেশনের কাছে ট্রেনে ১৮ হাজার টাকা ছিনতাই, নিউ জলপাইগুড়ি স্টেশনের কাছে ট্রেনে ডাকাতি, শিলিগুড়িতে রিকসায় ডাকাতি।" ওই একই তারিখে "পাইপগানের গুলিতে বড়বাজারে একজন নিহত"।

৩০শে সেপ্টেম্বর "আনন্দবাজার পত্রিকায় আছে পাইপগান দেখিয়ে হাজার টাকা লুঠ"।

বুঝতে পারছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক মাননীয় সদস্যের পছন্দ হচ্ছে না। ঐ তারিখে বর্ধমানে আততায়ীর হাতে পর পর ৩ জন খুন। শ্রমদপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রীপ্রদীপ ভট্টাচার্য্য বর্ধমান শহরে এক মহিলা সহ পর পর ৩ ব্যক্তির খুনের সংবাদে অত্যন্ত উদ্বিগ্ন হয়ে সাংবাদিকদের বলেন যে বর্ধমানে সমাজবিরোধীদের অত্যাচার দিন দিন বেড়ে চলেছে। শ্রীভট্টাচার্য্য আই, জি,-কে জানান যে অবিলম্বে সমাজবিরোধীদের যদি গ্রেপ্তার না করা হয় তাহলে সমাজজীবন বিপর্যস্ত হবার সম্ভাবনা দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কাগজ বহুল প্রচারিত, আমার তার সম্পর্কে যা অভিমত থাকুক না কেন, তার থেকে যে ৩ মাসের ঘটনার উদ্ধৃতি দিলাম তা যদি মুখ্যমন্ত্রীর বিবৃতির পাশাপাশি ধরেন এবং ওঁরটা যদি অবজেক্টিভ ধরে নিই তাহলে এগুলি কি মায়া, না মোহ? আর ১৯৭২ সালের আইনশৃঙ্খলার বিপুল উন্নতির চিত্র কি এর মধ্য দিয়ে পরিলক্ষিত হল স্যার? আমি তো বুঝি পরিলক্ষিত হয়নি। অধিকাংশ সংবাদের তলাতেই দেখা যায় পুলিশ কাউকে গ্রেপ্তার করতে পারেনি। হয়ত মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয়ই চটে যাবেন, বলবেন নিশ্চয়ই গ্রেপ্তার করা হয়েছে, অমুক হয়েছে, তমুক হয়েছে। আমি তো বলেছি যে আমার কাগজ আমি কোট করব না, এইসব সংবাদের তলায় যেগুলি দেখা গেছে তাতে বেশীরভাগ ক্ষেত্রে এইসব কথা লেখা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে একটা কথা বলতে চাই সেটা হচ্ছে আপনি জানেন যে এইসব কাগজে আমাদের সমাজজীবনের অতি সামান্য অংশ প্রতিফলিত হয়। কারণ, সমাজের তলায় যে অসংখ্য ঘটনা ঘটছে, দরিদ্র মানুষের উপর যত অত্যাচার হচ্ছে তা এখানে স্থান পায় না অধিকাংশ সময়। তবুও সেইরকম পত্রিকাতেই এই চিত্র উপস্থিত হয়েছে, আমার এই বিষয়ে মন্তব্য নিষ্প্রয়োজন। মজুত

উদ্ধার, চোরাকারবারী ধরা, চালের চোরা চালান বন্ধ করা ইত্যাদি বিষয়ে যত কম বলা যায় তত ভাল। মুখ্যমন্ত্রী মহাশয় অবশ্য কুইন্টল-মুইন্টল করে একটা মস্ত বড় হিসাব দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একজন সাধারণ গৃহিনী হিসাবে বলতে চাই যে জেলায় জেলায় মজুতদারী, চোরাকারবারীদের বিরুদ্ধে পুলিশ যে অভিযান চালাচ্ছে তার ফলাফল লক্ষ লক্ষ ভদ্রলোকেদের মত আমাদের মত কিছু কিছু মহিলারাও বাজারে গিয়ে প্রত্যক্ষ করছেন। স্যার, আপনারও গৃহিনী আছেন, জিজ্ঞাসা করলে নিশ্চয়ই জানতে পারবেন বাজারে কিরকম এর ফলাফল পড়ছে। বাজারে লোকগুলি গলদঘর্ম হয়ে প্রানান্তকর পরিস্থিতিকে বাড়ী ফিরে ঐ কোমরে দড়ি দেওয়া ছবি নিশ্চয়ই দেখেন এবং দেখার পর দীর্ঘ নিঃশ্বাস ফেলে নিশ্চয়ই মনে মনে ভাবেন যে কোথায় এলাম। যাঁদের ডি, এল, রায় পড়া আছে তাঁরা নিশ্চয়ই ভাবেন-- "সত্য সেলুকাশ, কি বিচিত্র এই দেশ"। এতদূর সমাজ-বিরোধীদের উপর পুলিশের এই আক্রমণ, তার ফলাফল কিনা এই হল? চোরাকারবারী ধরা ইত্যাদি সম্পর্কে পুলিশের ক্রিয়াকলাপ এবং এই বিষয়ে জনসাধারণের প্রতিবাদের ফলাফল কি হয় সেই বিষয়ে আমি দু'একটা কথা না বলে থাকতে পারছি না। আমার জেলার ছোট্ট একটা প্রত্যক্ষ অভিজ্ঞতার কথা অত্যন্ত দুঃখের সঙ্গে এখানে উল্লেখ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত ২২শে ডিসেম্বর তারিখে পাঁশকুড়া থানা এবং দাশপুর থানার প্রান্ত দেশে একটা বাজারে কিছু চাল নিয়ে কিছু লোকজন আসছিল। সেই জায়গাটি আমাদের যেখানে কর্ডনিং তার থেকে বহুদূরে অবস্থিত। সেই চাল ঐ স্থানীয় বাজারে বিক্রি হবে। এই অবস্থার মধ্যে দেখা গেল যে জনৈক সাদা পোষাক পরিহিত ভদ্রলোক ৪।৫ বস্তা চাল আটক করলেন এবং দু'টি সাইকেলও আটক করলেন। কিছুক্ষণ পরে আবার দেখা গেল কিছু ঘুষের বিনিময়ে সেই সাইকেল দু'টি ছেড়ে দেওয়া হল এবং সেই সাদা পোষাক পরিহিত ভদ্রলোক চালের বস্তাগুলি উঠিয়ে নিয়ে নৌকা পথে রওনা দিলেন। স্বভাবতঃই এই অবস্থার মধ্যে স্থানীয় লোক তাঁকে চ্যালেঞ্জ করলেন, বললেন মহাশয়, আপনি বা কে, আর চালই বা নিয়ে যাচ্ছেন কেন? আর চোরাকারবারী ধরে থাকেন বলে যদি মনে করে থাকেন তাহলে ঘুষ নিয়ে সাইকেল ছেড়ে দিলেন কেন? আর চাল যদি ধরে থাকেন বলে মনে করেন তাহলে আমাদের বাজারে সেই চাল বিক্রি হওয়ার কথা, তাই বা বিক্রি করছেন না কেন?

[2-00— 2-10 p.m.]

এখানে কিসের কর্ডনিং? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন সেই সাদা পোষাকের ভদ্রলোক সম্বন্ধে পরে জানা গেল তিনি ওখান থেকে বহু দূরে দুধকুমরা থানার পুলিশ কর্ডনিং অফিসার শশাঙ্ক চৌধুরী। তিনি সেই লোকগুলোর উপর নৌকার ভেতর থেকে গুলি চালালেন এবং তার ফলে ৩ জন লোক নিহত হল। ২ জন স্পটে মারা গেল এবং আর একজন পরে হাসপাতালে মারা গেল। এই বিষয় মুখ্যমন্ত্রী রাষ্ট্র-মন্ত্রী এবং চিফ সেক্রেটারীর কাছে বারংবার অভিযোগ দিয়েছি এবং বলেছি একজন পুলিশ অফিসার ৩ জন লোককে গুলি করে মারল অথচ যেখানে তার আসবার কোন কারণ নেই। আশ্চর্যের বিষয় এর প্রতিকারের জন্য কোন তদন্ত হল না এবং দেখলাম সেখানে পুলিশ কেস্ করে ১২ জনকে এ্যাটেমপ্ট টু মার্ডার এই কেস্-এ ফেলল। আমরা রাষ্ট্র-মন্ত্রীকে এই ঘটনা বলায় তিনি বললেন, হ্যাঁ, পুলিশ ওই রকম বটে, নিজেরা বেকায়দায় পড়লে এরকম মিথ্যা কেস্ খাড়া করে। স্যার, একেই বলে জ্ঞানপাপী। আজ পর্যন্ত এই ব্যাপারে কোন প্রতিকার হয়নি এই হল অবস্থা। যে লোকগুলো মারা গেল তাদের পরিবারের পক্ষ থেকে মুখ্যমন্ত্রীর কাছে, স্বরাষ্ট্র দপ্তরের কাছে এবং চিফ সেক্রেটারীর কাছে সাহায্যের জন্য আবেদন করেছে কিন্তু আপনি শুনলে অবাক হবেন সাহায্য তো দূরের কথা একটা জবাব পর্যন্ত তারা পায়নি। তারপর বিগত ১৬ তারিখে বালিচকে কো-অপারেটিভ মিলে এক্জিকিউটিভের নেতৃত্বে পাচার হচ্ছিল দেখে সেখানকার কিছু শ্রমিকরা পুলিশে খবর দেয়। কিন্তু আশ্চর্যের বিষয় সেখানে সেই এক্সিকিউটিভদের গ্রেপ্তার না করে শ্রমিকদেরই গ্রেপ্তার করা হল। পরে অবশ্য তাদের দয়া করে জামিন দিয়েছে কিন্তু ঘটনা এরকম ঘটেছে। এবারে লক্ষ্য করুন চোরাকারবার দমনের ব্যাপারে এই হচ্ছে আমাদের রেকড

এবং এই ব্যাপারে জনসাধারণ যদি অগ্রগামী হয়ে আসে তাহলে তার ফল হয় এই। মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় জনসহযোগিতার জন্য আবেদন জানিয়েছেন কিন্তু সেই জনসহযোগিতার নমুনা আপনার কাছে আমি রেখেছি। তারপর আমাদের ১৭ দফা কর্মসূচী যেটা অবশ্য এখন রূপায়িত হওয়ার জন্য লোকের স্মৃতিপটে আরূঢ় নয়, লংঘিত হবার জন্যই লোকের স্মৃতিপটে আরূঢ়। যাহোক, সেই কর্মসূচীতে একটা কথা আছে জনসাধারণের ন্যায়সঙ্গত আন্দোলনে পুলিশ হস্তক্ষেপ করবে না। আমার সময় বেশী না থাকার জন্য আমি ডিটেলস্ তথ্য দিতে পারছি না, শুধু কয়েকটি রিপ্রেজেনটেটিভ তথ্য উপস্থিত করছি। বসিরহাট মহকুমায় জনসাধারণ সম্পর্কে পুলিশের ব্যবহার এবং জোতদারদের সম্পর্কে পুলিশের ব্যবহার কিরকম সেটা দেখুন এবং কত তফাৎ সেটাও দেখুন। বসিরহাট মহকুমায় মিনাখা থানার চৈতাল গ্রামের জোতদার একটি অভিযোগ করলেন যে, অমুক অমুক ভাগচাষী আমার ধান লুঠ করবে, অমুক করবে, তমুক করবে। সেই অভিযোগ, অভিযোগ-ক্রমে এফ, আই, আর-কারী ৭ জন বড় বড় জোতদার। সেই অভিযোগ সেই মুহূর্তে ঐখানের থানার ও, সি-র কাছে গেল, আপনি অবাক হয়ে যাবেন যে মাত্র ৪ ঘন্টার মধ্যে সন্ধ্যা ৭টার সময়, ১৪।১২।৭৩ তারিখে লিপিবদ্ধ হল। রাত ১১-টার সময় ৩০ জন সশস্ত্র ফৌজ, ১০০ জন জোতদার এবং তাদের ভাড়াটে লোকজন একজোটে চৈতাল এবং উত্তর আখড়াতলা গ্রাম আক্রমণ করল, ভাগচাষী সমেত ২০ জন কৃষককে গ্রেপ্তার করল, মারপিট করল, রক্তপাত করল, জখম করল, গুরুতর আহত করল, তারপর পিট বেঁধে মাঘ মাসের শীতে সারা রাত্রি বসিয়ে রেখে দিল। ৪৫-টি ধানের গাদা লুঠ করল এবং ২০০ গরীব কৃষকদের বিরুদ্ধে গ্রেপ্তারী পরোয়ানা নিয়ে গ্রামের পর গ্রাম ৪ দিন ধরে তারা করে বেড়াল। স্যার, এটাতে ওরা যখন জামিন চাইল তখন জামিন নামঞ্জুর করবার জন্য আবেদন করল। সেই আবেদনের ওপরে ম্যাজিস্ট্রেট পর্যন্ত কি লিখেছেন আমি পড়ে দিচ্ছি, তাজ্জব হয়ে যাবেন। পাইপগান ইত্যাদি যা বলেছেন, ম্যাজিস্ট্রেট বলেছেন পাইপগানের কথা পরে ইনসার্ট করা হয়েছে। আমি পড়ে দিচ্ছি,

" He pointed out that the word 'pipe-gun' was later inserted in the F.I.R and it is in different pen, different ink and different handwriting from the same in the F.I.R. It was also pointed out to me (to the Magistrate) that the word 'pipe-gun' was in the same pen and ink which was used by the O.C. himself to give his note in the F.I.R. It was also pointed out to me that the word '25 Arms Act' in the column of formal was inserted later on and there was actually no space for that. From all these it was urged before me that the inclusion 25 Arms Act was clearly an after-thought and it was argued that police agency might have also a hand in this thing."

আর একটা কথা, যখন ভাগচাষীরা থানায় তার পরবর্তীকালে ১৫।১২।৭৩ তারিখে কেস নম্বর ১৫২৬, এই কথা বলল যে আমাদের ধান লুঠ করা হয়েছে, তারা এই অভিযোগ করল।

**Shri Siddhartha Shankar Ray :**

স্যার, আমি জাজমেন্টগুলি একটু দেখতে পারি কি?

**Shrimati Geeta Mukhopadhyaya :**

নিশ্চয়ই দেখাব। সেই অবস্থার মধ্যে এইভাবে কেস করল ভাগচাষীরা যে এইভাবে লুঠ-পাট করে নিয়েছে। এই কেস দাঁড় করাবার পর এস, ডি, এম, একটা নোট দিয়েছেন, সেই নোট আমি পড়ে দিচ্ছি,

81 persons stated to be Bhagchasis, Minakha P.S. Please treat this complaint as F.I.R. and investigate. Seen also prayers for recovery of the stolen property. Issue search warrant for recovery of the article through S.D.P.O., Basirhat, for execution.

তারা এই রকম একটা অভিযোগ করেছে। কিন্তু স্যার, আজ চার মাস হয়ে গেল অথচ আজ পর্যন্ত ম্যাজিস্ট্রেটের অর্ডার এক্জিকিউট হল না, এই হচ্ছে দরিদ্র জনতার আন্দোলনের পাশে পুলিশের এসে দাঁড়ানোর নমুনা।

(লাল আলো জ্বলিল)

স্যার, আমার আর সময় নাই, চট-কলের কথা আমি আর বলছি না, আমাদের সদস্য নিরঞ্জন দিহিদার মহাশয় বলবেন। আমি শুধু একটি কথা বলব যে চারদিকে যখন এই অবস্থা, এই পরিস্থিতি তখন একবার যদি নকশাল বলল তাহলে কি সাংঘাতিক ঘটনা ঘটতে পারে তার কোথাও সীমা পরিসীমা নাই।

[2-10—2-20 p.m.]

কিছুকাল আগে একটা জেলের ব্যাপারেতে আলীপুর জেলে একটা কান্ড ঘটেছিল। সেই সময়ে, সেই কালে, ১লা অক্টোবর তারিখে সোমবার সাড়ে ৪টা নাগাদ এই গোপাল নগর ঠাকুর রোডে কয়েকজন প্রত্যক্ষদর্শী দেখেছেন যে একটা সুদর্শন ছেলে, সে উনডেট, সে হাসপাতালে নিয়ে যেতে বলছে, এইরকম সময় হঠাৎ চতুর্দিক থেকে পুলিশ ঘিরে ফেললো এবং তার উপর গুলির পর গুলি বর্ষিত হতে লাগলো। প্রত্যক্ষদর্শীরা দুলাল দাস, রাখালদাস আঢ্য রোড, রামদাস ভক্ত, এই যে কাগজে সই করা, তারা বলছে যে মারমুখী পুলিশের দল চশমা চোখে এক সুদর্শন যুবককে গুলি করে এবং এই অবস্থায় রাস্তার উপরেই তার উপর অকথ্য অত্যাচার করে এবং তাকে পরে মৃত কুকুরের মত কালীঘাট ব্রীজের দিকে টেনে নিয়ে যাওয়া হয়। যদি সে কোন অপরাধে অপরাধী হয়ে থাকে পুলিশের কি অধিকার আছে তাকে প্রকাশ্য দিবালোকে রাস্তার উপর বহু লোকের সামনে গুলি করা এবং মৃত কুকুরের মত টেনে নিয়ে যাওয়া? আজ হাজার হাজার যুবক এই ভয়ে ও আশঙ্কায় অস্থির একথা অস্বীকার করবার উপায় নেই এবং কত ছেলে আজ বিভাগীয় বিচারে জেলে পড়ে আছে আপনি সেকথা জানেন। আজকে কংগ্রেসের ভিতরের ছেলেরা আর তার বাইরের ছেলেরা একযোগে জনতা এই দাবী করছে হয় এদের বিচার করা হোক, না হয় এদের শাস্তি দেওয়া হোক। সেই বিষয়েতে আজ পর্যন্ত তার কোন উপযুক্ত ব্যবস্থা নিতে দেখলাম না। আজকে, স্যার, শেষ কথা বলতে চাই যে, এই সমস্ত বিষয়েতে পুলিশের বিরুদ্ধে যদি কোন অভিযোগ হয় তার কি কোন প্রতিকার আছে, স্যার? লজ্জা ঘৃণায় আমার গলার স্বর, বুকের নিঃশ্বাস বন্ধ হয়ে যাচ্ছিল, স্যার, যখন ফজলে হক সাহেব গোধূলিয়ার বিবরণ এখানে পড়লেন, বহু জায়গায় ইনভেসটিগেট করান হয়েছে, আমি স্যার, এই বিধানসভায় টিপ সই সহ ঐ সমস্ত মেয়েদের অবিলম্বে যে স্টেটমেন্ট তারা দিয়েছিল আপনাদের সকলের জ্ঞাতসারে আপনাদের দাখিল করেছিলাম, প্রত্যেকটি মেয়ে বলেছে যে পুলিশ আমাদের মেরেছে, এই এই করেছে। স্যার, একটা রিপোর্ট প্লেস করলেন এখানে তাতে বলছেন গ্রামবাসী গিয়ে এই সব মেয়েদের মারধর করেছে, পুলিশ কিছু করেনি, এবং আমি যে অভিযোগ করেছিলাম সেটা কংককটেড। স্যার, বিধানসভায় কোন রকম দলবাজী না করে সকলের সামনে সেই সঙ্গে সঙ্গে তদন্ত করে টিপসই সহ আপনার কাছে সেই গরীব মেয়েদের কথা জানান সত্ত্বেও যে মন্ত্রীমন্ডলী এই কথা পড়তে পারেন যে গ্রামবাসী গিয়ে মেয়েদের উপর মারধর করেছে, পুলিশ কিছু করেনি, তাহলে, স্যার, কোন অবিচারের প্রতিকার করার জন্য পুলিশের কাছে কে আসবে? কেন আসবে? আমার কথার যদি এই দশা হয়, সাধারণ আমাদের দেশের চাষী, সাধারণ আমাদের দেশের মজুর, সাধারণ আমাদের দেশের মানুষ, পুলিশের কাছে অত্যাচারের প্রতিকারের তারা কোন আশা, স্যার, করে না। তাঁরা এক কান দিয়ে শোনেন আর এক কান দিয়ে বের হয়ে যায়, আর না হয় গোধূলিয়ার মত জঘণ্য সাফাই বিধানসভায় হাসি হাসি মুখ করে ফজলে হক সাহেব পড়বেন। তাই, স্যার, আমি একথা বলতে বাধ্য এবং আমি বিশ্বাস করি নিশ্চয়ই চিফ মিনিষ্টার মহাশয়ের অবগতি সহ এই সংবাদ সরবরাহ করেছেন। আমি, স্যার, অত্যন্ত বিক্ষুব্ধ চিত্তে কথাটা বলছি যে পুলিশের বিরুদ্ধে কোন অভিযোগ

করা মানে বাঘে ছুলে ১৮ ঘা, আমি নিতান্ত এম, এল, এ, তাই আমায় কোতল করতে পারছেন না কিন্তু অন্য লোকেরা যদি তারা এই রকম অভিযোগ করার সাহস করে আর তারপর যদি এই রকম সাফাই রিপোর্ট বের হয়, স্যার, তাহলে বলুন সে কোতল হবে কি হবে না। এই কথা আমি আপনাকে জিজ্ঞাসা করছি অধ্যক্ষ মহাশয়। সুতরাং এই পরিস্থিতির মধ্যে আমি এই অভিযোগ করছি যে বিগত এক বছরে পুলিশ বিভাগকে যেভাবে চলবার প্রয়োজন ছিল এবং মন্ত্রীর যেভাবে তাদেরকে চালাবার প্রয়োজন ছিল তার কোন ক্ষেত্রেই তাঁরা করে উঠতে পারেননি। এর যথার্থ সন্তুষ্ট বিবরণ এখানে উপস্থিত করুন। তাই আজকে গুজরাট, বিহারের জন্য উচ্চ পর্যায়ে বৈঠক করা হচ্ছে। আমি একথা বলি, স্যার, উচ্চ পর্যায়ের বৈঠক বসাবার চাইতে যথাকালে নিম্ন পর্যায়ে প্রতিকারের রাস্তায় যদি তাঁরা যেতেন তাহলে এর প্রয়োজন হতো না। সুতরাং এই পুলিশ বাজেটে মুখ্যমন্ত্রী মহাশয়ের এই যে বক্তব্য তার সঙ্গে আমি একেবারেই একমত না হতে পেরে আমার কাট মোশন আমি মুভ করছি এবং এই গ্রান্টের সম্পূর্ণ বিরোধিতা করছি।

**Shri Subrata Mukherjee :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আজকে বিধানসভায় আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ বাজেটের ব্যয়বরাদ্দের মঞ্জুরীর জন্য যে দাবী পেশ করেছেন. সানন্দে সেই বাজেট সমর্থন করছি। পুলিশের উপর আলোচনা করতে গিয়ে, আমাদের বিরোধী সদস্যরা অনেক কথা বলেছেন। একটু আগেই আমি সি, পি, আই, সদস্যার বক্তৃতা শুনছিলাম। তিনি একথা বলছিলেন— পুলিশের মধ্যে দুর্নীতি আছে. এখানে আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে। আমি একটা জিনিষ বুঝতে পারিনা। ভাল লোক সব জায়গায় আছে, খারাপ লোকও সব জায়গায় আছে। কিন্তু সি, পি, আই, সদস্যা যে বললেন আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে, সেজন্য তাঁর কাছে আমি জানতে চাই— মেদিনীপুরের ভোগলাসুরের সিংহবাড়ীতে সি, পি, আই-এর লোকেরা ঢুকে সেই বাড়ীর একজন একজন করে খুন করে এল, সেই ভোগলাসুরের সিংহবাড়ীর নিহত পরিবারের লোকদের রক্তে তাদের হাত রাঙা হয়ে আছে কিনা। আজকে তাঁদের পক্ষে এই বিধানসভায় এসে আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে, একথা বলা বাতুলতা ছাড়া আর কিছু নয়। স্বীকার করি যে ১৯৬৭ সালে ১৯৬৯ সালে অন্ধকারের রাজত্ব চলেছিল। আজকে সেই অবস্থা নেই বলেই, যে, ষড়যন্ত্র পশ্চিমবাংলার বুকে হয়েছিল তা নেই বলেই আজকে সি, পি, আই-এর দলের কর্মীরা বিধানসভায় নিরাপদে বসতে পেরেছেন, তার জন্য তাঁদের প্রশংসা করা উচিত আইন-শৃঙ্খলার উন্নতি হয়েছে একথা স্বীকার করা উচিত। পুলিশের দুর্নীতির কথা বলার আগে তাদের এটা ভাবা উচিত ছিল। আজকে যে সমস্ত পুলিশ কন্সটেবল, সাব-ইনস্পেক্টার গত এক বছর ধরে উগ্রপন্থীদের হামলায় নিহত হল, যে কন্সটেবলের বাড়ীর স্ত্রী বিধবা হল, তাদের জন্য দুঃখ প্রকাশ করতে আজকে বিরোধী দলের বন্ধুদের দেখলাম না। এই সমস্ত পুলিশ কর্মচারী আজকে দেশে ব্যক্তি স্বাধীনতা রক্ষার জন্য একজন একজন করে খুন হয়েছে, চোখের সামনে খুন হল কন্সটেবল খুন হয়েছে, সাব-ইনস্পেক্টার খুন হয়েছে কিন্তু নিজের জীবন বিপন্ন করেও তারা ব্যক্তি স্বাধীনতা বজায় রাখতে চেষ্টা করেছে। আজকে যে সমস্ত পুলিশ কন্সটেবল, এস, আই, উগ্রপন্থীদের হামলায় নিহত হয়েছে আমি তাঁদের বিধানসভায় শ্রদ্ধার সঙ্গে স্মরণ করছি। এই কারণে করছি যে তাঁরা নিজের জীবন দিয়েছে, ব্যক্তি স্বাধীনতা রক্ষার জন্য। আমি মনে করি যে আজকে কোথাও কোথাও পুলিশ প্রশাসনের নিশ্চয়ই প্রয়োজন আছে। কারণ বৃটিশ আমলে পুলিশের কাজ ছিল দমন করা, ইংরেজ বেনিয়ার দল ভারতে এসেছিল দেশ শাসন করার জন্য, তারা দেশ গড়ার জন্য এখানে আসেনি, তাই আজকে পুলিশ এ্যাডমিনিষ্ট্রেশনকে পরিবর্তন করা দরকার। আজকে পুলিশকে তার দায়িত্ব বুঝিয়ে দেওয়ার প্রয়োজন আছে, তাদের বলার দরকার আছে স্বাধীন ভারতে পুলিশের দায়িত্ব কি। গণতান্ত্রিক সমাজবাদ যে কথা আমরা উচ্চারণ করে থাকি, সেই সমাজবাদে যদি পোঁছাতে হয় তাহলে পুলিশ হচ্ছে পাহারাদার, সেই দায়িত্ব পুলিশ নিষ্ঠার সঙ্গে যাতে পালন করে সেটা দেখতে হবে। আমরা দেখতে পাচ্ছি সেই দায়িত্ব পালন করতে গিয়ে পুলিশ কন্সট্রেবল, পুলিশ সাব-ইন্সপেক্টার নিহত হয়েছে। এর পরেও যদি বলি পলিশ ঠিকমত কাজ করছে না, ঠিকমত

আইনশৃঙ্খলা রক্ষা করার চেষ্টা করছে না সেটা তাহলে ভুল বলা হবে। আমি মনে করি যখন পুলিশের সব লোকজন নেওয়া হয়, এবং তাদের যখন প্রথম ট্রেনিং দেওয়া হয়, সেই ট্রেনিং-এর প্রথমে যে কথা তাদের বুঝিয়ে দেওয়া দরকার সেটা হচ্ছে, পুলিশের দায়িত্ব হচ্ছে দেশ গড়ার কাজ এবং সেই দেশ গড়ার কাজ করতে তাদের পাহারাদার হিসাবে সৈনিক হিসাবে, পুলিশের কাজ করতে হবে।

[2-20—2-30 p.m.]

আজকে আমাদের পুলিশ প্রশাসন সংস্কারের দিকে লক্ষ্য দেওয়া দরকার। স্বাধীন দেশের পুলিশের দায়িত্ব অনেক। তাদের যখন রিক্রুটমেন্ট করা হয় যখন ট্রেনিং দেওয়া হয় সে সময় সব কিছু দেখা দরকার, তাদের বুঝিয়ে বলা দরকার। ইংরাজ আমলে যারা স্বাধীনতা সংগ্রামীদের উপর অত্যাচার করতো তাদের পুরস্কৃত করা হতো। আজকে যে সমস্ত পুলিশ কর্মচারী যত কালোবাজারী ধরতে পারবে যে যত মজুত বিরোধী ধরতে পারবে তাকে তত পুরস্কৃত করা উচিত। এইভাবে পুরস্কৃত করলে পুলিশ কর্মচারীর উৎসাহ বাড়বে। আমি আর দুটি গঠনমূলক প্রস্তাব দিতে চাই। এক নং হচ্ছে, এক একটা ব্লকভিত্তিক থানা। এক একটা ব্লক এরিয়া যতটা নিয়ে এক একটা থানা এরিয়া সেরূপ করা উচিত। আর একটা হচ্ছে প্রত্যেকটি থানায় একটি করে থানা উপদেষ্টা কমিটি করা উচিত। যাতে জনপ্রতিনিধি, আইনজীবি ইত্যাদি থাকবেন। এই কমিটি প্রতি মাসে অন্ততঃ একবার করে বসবেন, এবং থানা এলাকায় পুলিশ ঠিক কাজ করছে কিনা বা কি ধরনের কাজ হচ্ছে বা কি হওয়া উচিত সেটা নিয়ে মাথা ঘামাবেন তদন্ত করবেন। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করছি।

**Mr. Speaker** : Now, I call upon Shri Ananta Kumar Bharati. Mr. Bharati, I would request you to finish your speech within five minutes. I also made the same request to Shri Subrata Mukherjee but he has taken two minutes more and has encroached upon the time of other members. I think, you will co-operate with me.

**Shri Ananta Kumar Bharati :** Sir, I shall try my best.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় যে ১৯৭৪-৭৫ সালের ব্যয় বরাদ্দ এনেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করি এইজন্য যে ১৯৬৭ থেকে ১৯৭০ সাল পর্য্যন্ত সারা পশ্চিমবাংলায় আমরা কি দেখেছি। আমরা দেখেছি খুন, জখম, রাহাজানি, সেখানে ডান্ডার রাজত্ব চলেছিলো এবং তার ফলে হাজার হাজার মানুষকে দেশ ছেড়ে চলে যেতে হয়েছিল। আজকে সামান্য মাত্র দু বছরের মধ্যে তা থেকে ১৬ আনা না হোক ৯০ পার সেন্ট আমরা সন্ত্রাস মুক্ত করতে পেরেছি এ বিষয়ে সকলেই আমরা একমত। আমি মনোযোগ দিয়ে শুনছিলাম মাননীয় সদস্য তিমির বরণ ভাদুড়ী মহাশয়ের বক্তৃতা। আমার স্যার, শুনতে শুনতে একটা কথা মনে হল সেই কবি রজনীকান্তের কথা—

কেউ আঁখি মুঁদে দেখে আলো,
কেউ দেখে অন্ধকার।

আজকে পশ্চিমবাংলার যে অবস্থার সৃষ্টি করেছিলো তার থেকে বর্তমানে আমূল পরিবর্তন হয়েছে সেটা আমরা দেখতে পারছি না। ওঁরা অন্ধকার দেখছেন, বিভিন্ন দলের পক্ষ থেকে ওরা সব আজ ভুত দেখছেন। ওঁরা কেবল বিরোধীতা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা কখনও বলিনি আমাদের বাজেট বক্তব্যে যে পশ্চিমবাংলায় কোন রকম দুর্নীতি নেই, অন্যায় খুন, খারাপি নেই। তবে যেটা ওরা সৃষ্টি করেছিলেন কয়েক বছর আগে সেটা অনেকাংশে দূরীভুত হয়ে গেছে। ১৯৬৭ সালের আগে তাঁরা বলতেন যে যদি আমরা ক্ষমতায় আসি তাহলে সোনার পশ্চিমবাংলাকে আমরা হীরে মুক্তা দিয়ে

তৈরী করবো। কিন্তু তারা কি করেছেন পশ্চিমবাংলার সাড়ে চার কোটী মানুষ তার সাক্ষি আছে এবং এখনও তারা বেঁচে আছেন এবং মর্ম্মে মর্ম্মে তারা তা উপলব্ধি করছে। আজকে ১৯৪৭-৪৮ সালে পুলিশ বাজেটে আমরা কি দেখেছি। আমরা দেখেছি যে সেখানে ৪ কোটি ৭৭ লক্ষ ৮৩ হাজার টাকা খরচ করতেন। তখন কাজ করতেন ২৯ হাজার ৮৬৮ জন লোক। আর ওরা যখন এলেন তখন পুলিশ বাজেট ছিল ১৯ কোটি ৬৭ লক্ষ টাকা ও পুলিশ পারসোনেল ছিল ৬০ হাজার ৫৮৬ জন। আজকে ১৯৭৪ সালের এই সময় পর্য্যন্ত সিদ্ধার্থবাবু যে বাজেট পেশ করেছিলেন ৪৬ কোটি ৩০ লক্ষ ৯১ হাজার টাকা এবং এখনও পর্য্যন্ত পুলিশের সংখ্যা ৬৬ হাজার ১৬৭। লোকসংখ্যা বেড়েছে, পুলিশ বেড়েছে। লোকসংখ্যা যে রেসিওতে বেড়েছে সম্ভবত সেই রেসিওতে আপনারা পশ্চিমবাংলাতে পুলিশ বাড়িয়েছেন। আজকে পুলিশ যে অন্যায় করছে না, দুর্নীতি করছে না— একথা ঠিক নয়। পুলিশের একটা অংশ আছে তারা ভাল কাজ করছে এবং আমি বিশ্বাস করি এবং অনুরোধ করবো একটা সেকসান অফ পুলিশ তারা কিন্তু পুলিশের কর্তব্য পালনের থেকে খুব বেশী করে রাজনীতি করছে। তাদের যদি রাজনীতি থেকে দূরে সরিয়ে রাখতে পারেন এবং জনহিতকর কাজে ব্যবহার করতে পারেন তাহলে আমি আশা করবো পশ্চিমবঙ্গ থেকে অন্যায়, দুর্নীতি দূর হবে, প্রকিওরমেন্ট হবে। কালকে আমাদের দলের সদস্য বাপুলী মশাই একটা অত্যন্ত ক্ষোভের কথা বলছিলেন। আজকে পুলিশ ক্যাম্প সেখানে তৈরী হয়েছে, সেই পুলিশ ক্যাম্পের পুলিশেরা চাষীদের মেরে ধান ঝাড়তে দেয় নি। তারা সেই জমিদারদের বাড়ীতে রয়েছে, তিন বছরের উপর তারা জমিদারের খরচাতে প্রতিপালিত হচ্ছে। এর সমাধান যদি না করতে পারেন তাহলে আমি মনে করবো দেশের লোক আপনাদের অভিশাপ দেবে।

**Shri Sankar Das Paul :**

মিঃ স্পীকার স্যার, ১৯৭৪-৭৫ সালের পুলিশ বাজেটে ৪৬ কোটি ৩০ লক্ষ ৯১ হাজার টাকা ব্যয়বরাদ্দ করার জন্য দাবী জানানো হয়েছে। গত বছর ১৯৭৩-৭৪ সালে ব্যয়-বরাদ্দ ধরা হয়েছিল ৩৯ কোটি ৫৫ লক্ষ ৩ হাজার টাকা। কিন্তু ওই বছর খরচা হয় ৩১ কোটি ৯৪ লক্ষ ৭২ হাজার টাকা। ৪১ হাজার টাকা বেশী খরচ করা হয়। এই বারের বাজেটে গত বছরের তুলনায় ৪ কোটি ৩৬ লক্ষ ১৯ হাজার টাকা বেশি ব্যয়বরাদ্দ ধরা হয়েছে। বর্ধিত ব্যয়বরাদ্দ দাবী করার কারণ হল বিভিন্ন পন্যদ্রব্যের অস্বাভাবিক মূল্যবৃদ্ধি, পুলিশ বাহিনীতে আধুনিকীকরণ, অতিরিক্ত মহার্ঘ ভাতা, পুলিশ বাহিনী স্বল্পমূল্যে রেশন দেওয়ার ভততুকি প্রদান। মিঃ স্পীকার স্যার, পুলিশ বাজেট এই হাউসের সামনে যেটা রেখেছেন সেটাতে আরও বেশি টাকা যদি বরাদ্দ তিনি চাইতেন আমার মনে হয় সেটা আমরা এ্যাপ্রুভ করে দিতাম। দেশে শান্তি-শৃঙ্খলা রাখতে হলে পুলিশ বাহিনী দরকার। প্রত্যেক রাষ্ট্রে পুলিশ থাকে এবং প্রশাসন চালাতে গেলে পুলিশকে বাদ দিয়ে কোথাও চলে না। আজকে কিছুক্ষণ আগে সি, পি, আই, সদস্যা শ্রীমতী গীতা মুখার্জী যে বক্তব্য রাখলেন, কতকগুলো ষ্ট্যাটিসটিক্স তুলে এই রাজ্যে এই এই ঘটনা ঘটে গিয়েছে বললেন। আমরা সেগুলো অস্বীকার করছি না। আপনি জানেন মাননীয় মুখ্যমন্ত্রী একজন স্পোর্টস-ম্যান এবং স্পোর্টসম্যান হিসাবে তাঁর গার্ডস আছে, আমরা যে জিনিষটা পারি নি, সেটাও স্বীকার করি, যেটা পেরেছি সেটাও স্বীকার করি। আপনি জানেন, পশ্চিমবাংলাতে আমাদের গ্রামে গ্রামে উন্নয়নমূলক কাজ চলছে। এতে বাধা সৃষ্টির জন্য এবং এই সরকারকে বিব্রত করবার জন্য একদল লোক এই সরকারকে কিভাবে অপদস্ত করা যায়, কি করে তাদের মুখ বন্ধ করা যায় তার জন্য লেগে পড়েছে এবং সেই চেষ্টা করছে যে 'এলোমেলো করে দে মা, লুঠে-পুঠে খাই।" তারা ভাবছে আমরা যদি পশ্চিবাংলাতে ১৯৬৭ সালের মতো, পাঁছ বছর আগেকার যে রাজত্ব ছিল, সেই রাজত্ব ফিরিয়ে আনতে পারি, তাহলে আবার সেই অরাজকতার রাজত্ব ফিরে আসবে। আপনারা জানেন, কিছুদিন আগেও কলকাতার যে কোন জায়গাতে লোকেরা বেরোতে পারতো না। আমরা শান্তি ফিরিয়ে এনেছি এবং অশান্তি কিছু হচ্ছে না তা নয়। অশান্তি কিছু কিছু হচ্ছে। সে অশান্তি আমরা দূর করার জন্য চেষ্টা করছি। যখন যুক্তফ্রন্ট সরকার চলছে সেই সময় জ্যোতিবাবুর

সামনে কিছু পুলিশ অফিসার, কিছু কর্মচারী এই প্রশাসনযন্ত্রের মধ্যে ঢুকে পড়ে এবং তারা অনেক সময় সরকারকে বিপদে ফেলবার চেষ্টা করছে। আমরা চেষ্টা করছি সেই দুষ্কৃতকারী পুলিশ অফিসারদের যাতে আমরা সমূলে বিনাশ করতে পারি এবং যাতে তাদের বিরুদ্ধে এ্যাকসান নিতে পারি সে চেষ্টা করছি। একটা কথা বলবো আমাদের যে পুলিশ অফিসাররা আছেন তাদের মধ্যে অনেক দুষ্কৃতকারী বাজে অফিসার আছেন আমরা জানি, কিন্তু কিছু ভালো অফিসারও আছেন। আমার পূর্ববর্তী বক্তা নকশাল মুভমেন্ট সম্বন্ধে বলেছেন, যে অনেক পুলিশ ও পুলিশ অফিসারকে আমাদের খোয়াতে হয়েছে— অনেক বোনকে বিধবা হতে হয়েছে। পূর্বে নকশাল ভাইরা অন্য পথে চলেছিল। কিন্তু আজকে তারা ভাল হতে চায় এবং তাদের মধ্যে অনেকে আছেন যারা আজকে অনেক সংশোধন হয়ে গেছেন। তাদের দিকে আমাদের দৃষ্টি দিতে হবে যাতে তারা সমাজে ভালভাবে বাস করতে পারে। এবং শুধু আমাদের নয়, পুলিশকে এ বিষয়ে সজাগ দৃষ্টি রাখতে হবে। অনেক সময় দেখা যায় তারা ভাল হওয়া সত্বেও অনেক পুলিশ অফিসার আজও তাদের বিরুদ্ধে হামলা করছে তাদের উঠিয়ে নিয়ে যাচ্ছে। আমি মনে করি এই বিভাগের এই দিকে বিশেষ দৃষ্টি দেওয়া উচিত। আমি মুখ্যমন্ত্রীর কাছে একটি সাজেশন রাখতে চাই যে আজকে পুলিশ প্রশাসনকে যদি সংস্কার করতে হয় তাহলে একটি বর্ষীয়ান বিচারপতিকে নিয়ে একটি রাজ্য পুলিশ প্রশাসন সংস্কার সংস্থা গঠন করা দরকার। তাহলে আমরা বুঝতে পারবো, জানতে পারবো সব কিছু এবং তার বিরুদ্ধে আমরা উপযুক্ত ব্যবস্থা নিতে পারবো। আমার আর সময় নেই-- এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30—2-40 p.m.]

**Shri Nasiruddin Khan :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে পুলিশ ব্যয়বরাদ্দের উপর বলতে উঠে প্রথমে যেহেতু মুখ্যমন্ত্রীর হাতে এই দপ্তর এইজন্য বিশেষ করে কতকগুলি কথা বলবো। পুলিশ কথাটার প্রকৃত অর্থটা কি-- অবশ্য হাউসে আমি তাঁকে এইভাবে প্রশ্ন করতে পারি না, আর যদিইবা করি তাহলে তার উত্তর হয়তো তিনি পরবর্তীকালে দেবেন। তিনি এর অর্থ জানেন কিনা একথা বলবার ধৃষ্টতা আমার নেই। তবে পুলিশ অফিসারদের মধ্যে টপ্ পোষ্ট অফিসাররা তাঁরাও বোধ হয় একথার অর্থ জানেন না, কারণ অনেক সময় আমি আলোচনা করে দেখেছি। এই পুলিশ কথার অর্থ হলো-- পি-তে হোল পোলাইটনেস, ও—তে হোল ওবিডিয়েন্স, এল—তে হোল লয়েলিটি, আই—তে হোল ইনটিগ্রিটি, সি—তে হোল কাটসি, ই---তে হোল এফি-সিয়েন্সি। এইসব গুণের অধিকারী না হলে পুলিশ হওয়া যায় না। আজকে ভারতবর্ষের কোন পুলিশের এই সমস্ত জ্ঞান আছে কিনা তাতে আমার পুরো সন্দেহ আছে। তবে পৃথিবীর কিছু দেশ আছে, যেখানে এই জ্ঞান পুরো মাত্রায় দেখা যায়। কিছু এই নিয়ে অক্ষর অনুপাতে তার ব্যাখ্যা দিতে গেলে স্পীকার মহাশয় আমায় সে সময় দিতে পারবেন না ইচ্ছা থাকলেও। সেইজন্য আমাকে ঝাঁপিয়ে ঝাঁপিয়ে কতকগুলি বক্তৃতা দিতে হবে। মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন গতকাল আমি একটা ঘটনার ইতিহাস সম্পর্কে খুব জোর গলায় বলেছিলাম-- উনি তা নোট করেছিলেন এবং আমাদের ফজলে হক সাহেবও নোট করে আমার সামনে ফোন করে এস, পি,-কে বলেছিলেন মুখ্যমন্ত্রী মহাশয়ের মনে আছে কিনা জানি না-- ঐ আবদুল কাসেম একটি ছেলেকে অনর্থকভাবে এ্যারেষ্ট করা হয়েছিল। ষ্টেট মিনিষ্টার জানানোর সঙ্গে সঙ্গে এস, পি, নিজে না গিয়ে যদিও আমাদের ষ্টেট মিনিষ্টার বলেছিলেন আপনি নিজে যান, ডি, এস, পি, নিজে গিয়েছিলেন এবং সঙ্গে সঙ্গে হিন্দু মুসলমান সমস্ত এলাকার ইমপটেন্ট মানুষরা উপস্থিত হয়ে বলেছিলেন এর সম্বন্ধে এই যে সব এ্যালিগেসন এগুলি সব মিথ্যা। তখন তাকে ছেড়ে দেওয়া হয়েছিল। স্যার, আপনি শুনলে বিস্মিত হবেন যে তখন কিছু করা গেল না বটে তবে রিসেন্ট তাকে পাশের থানা থেকে আবার একটা ডাকাতি কেসে কায়দা করে তার নাম করে দিয়ে তাকে এ্যারেষ্ট করা হয়েছে। আজকে হয়তো আমার লোক বলে, কিংবা মুখ্যমন্ত্রীর লোক বলে হয়তো কিছু দেখাশুনা করা হচ্ছে। কিন্তু আমরা যখন এম, এল, এ, থাকবো না আমাদের মুখ্য-মন্ত্রী যখন এম. এল. এ, থাকবেন না তখন এরা কিন্তু বহালতবিয়তে পুলিশগিরি করবে। এ বিষয়ে কি করা যায় সে সম্বন্ধে আজকে চিন্তা করার দরকার এসেছে।

স্যার, আগে পুলিশ রিক্রুট হলে বংশ পরিচয় নেওয়া হত— সে গরিব লোক কি বড় লোক তা নয়, তার বংশ পরিচয় নেওয়া হত যে কয়েক জেনারেশন তার কি রকম অবস্থায় আছে কিন্তু বর্তমানে ঐ প্রশ্ন নাম কি ওয়াস্তে আছে কিনা সন্দেহ। আমি প্রমান করতে পারি যে, বংশানুক্রমে যে বাড়ীতে চোর, ডাকাত সে বাড়ী থেকেও পুলিশ রিক্রুট করা হয়েছে। স্যার, রক্তে যাদের চোর ডাকাতের নেশা রয়েছে তারা কি রকম হবে সেটা বুঝতেই পারছেন। কাজেই আমি বলব, বংশ পরিচয় দেখে পুলিশ রিক্রুট করলেই ভাল হয়। আমি একথা বলতে গিয়ে বলছি না, হাড়ি, মুচি, ডোম, বাগদি, ধোপা, নাপিত ইত্যাদি শ্রেণীর লোকেদের নেওয়া চলবে না বা আমি বলছি না হিন্দু মুসলমানের প্রশ্ন এখানে আসুক, আমি বলছি, তাদের বংশ পরিচয় দেখে যে চোর, ডাকাত কিনা, দেখে রিক্রুট করা দরকার। তারপর, স্যার, গভর্নরের স্পীচের উপর ডিসকাসানের সময় আমি বলেছিলাম, মাননীয় মুখ্যমন্ত্রী নোট নিয়েছিলেন যে আমাদের থানাতে চালের ব্যাপারে যে সমস্ত সাইকেল ধরা হয়েছে সেগুলি ধরে থানায় নিয়ে গিয়ে পুলিশ সেই সব সাইকেলের ভাল ভাল পার্টসগুলি উধাও করে দিয়েছে। এটা স্যার, ফ্যাক্ট, আমি প্রমাণ দিতে পারি, এত ছোট নজর এদের। স্যার, এর একটা সীমা থাকা উচিত। এটা হাসির কথা নয়, আপনারা হয়ত শুনে হাসতে পারেন কিন্তু জানবেন এটা ফ্যাক্ট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে চোর ডাকাত ধরবে কে— পুলিশ। আজকে খাদ্যের ব্যাপারে যে কর্ডন সে দেখবে কে— পুলিশ। ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের যে তেল চুরি হয় রাস্তায়, তা ধরবে কে— পুলিশ। চালে, তেলে ভেজাল ধরবে কে— পুলিশ। ভুষি কেলেঙ্কারী ধরবে কে— পলিশ, যদিও চাপা পড়ে গেল। সীতারামবাবুর দপ্তর, জঙ্গল, সেই জঙ্গল কাটা ধরবে কে— পুলিশ। ট্রেন রক্ষা করবে কে— পুলিশ। গাঁজার ফার্ম রক্ষা করবে কে— পুলিশ। আর শেষ পর্য্যন্ত মন্ত্রী ও আমাদের জীবন রক্ষা করবে কে— তাও পুলিশ।

[2-40—2-50 p.m.]

শেষ পর্যন্ত সবাইকে যদি রক্ষা করবার মালিক পুলিশ হয়, আর সেই পুলিশ যদি চোর, জোচ্চর, মিথ্যাবাদী, ধাপ্পাবাজ হয়— মানে ডাকাতির এক নম্বরে ওরা, ডাকাতি করানোর মূলে ওরা, এদের ইসারা না থাকলে, এদের ভাগ বন্টন না থাকলে এই দেশে চুরি, ডাকাতি যা হচ্ছে তার দু আনা পরিমাণও হত না। এদের ইসারায় যদি হয়— এই যদি অবস্থা হয় তাহলে আপনি কোন জিনিষ রক্ষা করবেন, সবই যদি ওদের উপর দায়িত্ব থাকে? সব দপ্তরের মূলে দেখুন ঐ পুলিশ। আজকে যে ডিপার্টমেন্টে যান দেখবেন পুলিশ। আজকে খাদ্য খাদ্য করে আমাদের মাথা খারাপ হয়ে যাচ্ছে, আর সেই খাদ্যের অবস্থাটা কি একবার দেখুন। আমি সেদিন আসছিলাম— রাণাঘাটে রাত্রিবেলা একটি ছোট মেয়ে ছেলে, আর একজন বৃদ্ধার ৩ কেজি চাল ধরল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কত কাঁদাকাটি কত লুটোপুটি। পায়ে পড়ল। সাধারণ মানুষ বললে এই কথা শুনবে না, এম,এল,এ, বললে ইজ্জত যায়, কেন না আমরাই তো আইন করছি, বাধ্য হয়ে পারলাম না বলতে। আমি সেদিনও বলেছি আজ আবার বলছি লরি লরি যখন পাচার হয়ে যাচ্ছে কন্ট্রাক্ট সিসটেমে তখন কিছু হচ্ছে না, আর এই ৩ কেজি চাল ধরে নিয়ে আসে এই এমন সব বড় বড় পল্টন। এই যদি পুলিশ হয় তাহলে তো দেশের শান্তি শৃঙ্খলা, খেতে দেওয়ার মত কাজ ইত্যাদি কিছুই হবে না। সব বানচাল হয়ে যাবে স্যার। আপনি যোগ্য ব্যক্তি, উপযুক্ত ব্যক্তি, উপযুক্ত দপ্তর আপনার হাতে আছে, হেসে উড়িয়ে দিলে হবে না, আজ আপনি রেহাই পেতে পারেন, একদিন আপনি রেহাই পাবেন না, আবার ৩ বছর পরে আপনাকে ভোটের জন্য সাধারণ মানুষের কাছে হাজির হতে হবে, তখন কি করবেন? এর জবাব দেবার জন্য এখন থেকে আপনাকে প্রস্তুতি নিতে হবে। বার বার আমরা চীৎকার করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেদিন বলেছি আমাদের খেঁকশিয়ালের ঘর বাঁধা— আমরা হাউসে এসে যখন আক্রমণ করি তখন দেখি মন্ত্রীমহোদয়ের টনক নড়ে, সেসান যখন শেষ হয়ে যাবে তখন আর কথা নেই, আবার সেই খেঁকশিয়ালের বাসা বাঁধা। রোজ মনে করি বাসা বাঁধবো, কিন্তু হয়ে আর ওঠে না। যখন দেখবো বহু ঠান্ডা লাগছে, পেটে তাত লাগছে, তখন ভাবছে সব কাজ ফেলে রেখে আগে বাসা

বাঁধবো। কিন্তু সকাল বেলায় যখন খিদে লাগল তখন আবার বেরিয়ে গেল, বাসা বাঁধা আর হল না। সেসানের সময় টনক নড়ে, পেটে তখন তাত লাগে। শ্রদ্ধেয় প্রফুল্লদা বলেছেন বেশী বুলি বলা ভাল নয়, অল্প বুলি বলাই ভাল। অল্প কথা বলে বেশী কাজ করলে মানুষের কাছে অনেক সুনাম পাওয়া যাবে। আর আমাদের সরকার রাত দিন যেসব কাজের ফিরিস্তি দেন তাতে করে আমরা খুব সন্তুষ্ট। জান ঠান্ডা হয়ে যায় ফিরিস্তি দেখে। এই বাক্যাড়ম্বর লঘু ক্রিয়া-- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটি গল্প মনে পড়ে গেল। একজন বাবার ইচ্ছা হল তার ছেলেকে সে খুব কংক্রিট লাইনে উপযুক্তভাবে মানুষ করবে। সে তাকে ভালভাবে পড়াবে, বিদ্যান করবে, মোটকথা উপযুক্তভাবে যোগ্য মানুষ করে তুলবে। এজন্য সে ৩টি ঘরে ৩টি জিনিষ রেখে দিল। একটি ঘরে বাইবেল, মানে খৃষ্টান ধর্মাবলম্বী বাইবেল, আর একটি ঘরে মদের বোতল, আর একটি ঘরে রেখে দিল কিছু টাকা---ছেলে কোন্‌টা পছন্দ করে দেখা যাক। এখন টাকা যদি পছন্দ করে তাহলে তো ওকে ব্যবসা করতে ছেড়ে দিতে হবে, না হলে রেহাই নেই, ছেড়ে দিতেই হবে। বাইবেল যদি পছন্দ করে তাহলে রিলিজিয়ান লাইতে দিতে হবে। তারপরে দেখা গেল সেই ছেলে তিনটি জিনিসকেই পছন্দ করেছে। বাবা বলল সর্বনাশ ব্যাপার-- তাহলে তো একে রাজনীতি করতে দিতে হবে, কারণ সব কিছুতেই এর ইন্টারেষ্ট আছে। তাই যদি হয়, আমাদের রাজনীতি যদি ছেলের মেরিট টেস্ট-এর মত হয় তাহলে যত বুলি আওড়াইনা কেন ফল কিছু হবে না। ভোট নেবার আগে গরিবী হটাব তাও বলবো, ব্ল্যাক মার্কেটিং হতে দেবনা, সেকথা বলবো। আবার ভোটের পরে ল্যাম্প পোষ্ট করবো না, কারণ ভোট নেওয়াই তো আমাদের প্রয়োজন। রাজনীতি যদি এই ধরনের হয় তাহলে এই রাজনীতির ফলাফল অত্যন্ত শোচনীয়, অত্যন্ত দুরবস্থা। আপনি আমাদের মুখ্যমন্ত্রী। আপনাকে এই কথা বলে শেষ করবো। আমাদের প্রান রক্ষা করবে কে? ঐ পুলিশ। আপনাকে বলেছিলাম, আমাদের যে পুলিশ, রিজার্ভ ইন্সপেক্টার ইচ্ছামত রোজ পাল্টাচ্ছে। আমার সিকিউরিটি আমার অধীনে আমার কথা থাকবে না, রোজ পাল্টানো হচ্ছে। আপনি বলতে পারেন যে আপনার দায়িত্ব আছে তাদের উপরে। কিন্তু আমি এই সন্দেহ করতে পারিনা যে এই পুলিশের ষড়যন্ত্রে সবকিছু হয়? আমি তা গ্রহণ করবো কেন? আমি বলতে চাই, আমরা যারা এম,এল,এ, আমরা টেমপোরারি এ্যাপয়েন্টমেন্ট দেবো আমাদের দেহরক্ষী হিসাবে এবং এই এ্যাপয়েন্টমেন্ট গ্রাহ্য করতে হবে। আপনি যোগ্যতা বিচার করুন। কিন্তু এই এ্যাপয়েন্টমেন্ট আমরা দেবো। এটা করতে হবে। এই বিল আনতে হবে, এই আইন পাশ করতে হবে। আজকে যদি মন্ত্রীদের সি,এ-কে ৪ শত টাকা করে দিতে পারেন তাহলে এটা কেন হবে না?

আর একটা কথা হচ্ছে যারা আমাদের সিকিউরিটি হচ্ছে, এরা বিল তৈরী করে, আপনারা যারা এম,এল,এ, তারা সকলেই জানেন যে বিল তৈরী করার পরে আমাদের সারটিফিকেট দিতে হয় যে দিস ইজ দি কারেক্ট বিল, এই রকম একটা কিছু লিখতে হয়। এই কারেক্টকে প্রকৃত কারেক্ট করতে গেলে ঐখানে যে বিল পাশ করে তাকে আবার ঘুষ দিতে হয়। আমাদের এম,এল,এ- এর সিকিউরিটি আমরা বিল কারেক্ট বলছি। এম,এল,এ, কারেক্ট বলার পরেও আর একজন পুলিশ সেখানে বলছে ইনকারেক্ট। তাহলে দেখুন আমাদের পজিসানটা কি এবং কোন পর্য্যায়ে আমরা আছি। আপনি যদি প্রমাণ চান, তাহলে আমি দিতে পারি। এ একটা অসম্ভব ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর বেশী সময় নেবোনা দু'একটা কথা বলে শেষ করবো। আপনি যোগ্যব্যক্তি, আপনি এটা বিবেচনা করে দেখবেন। গতবার আমি বিধানসভায় বলেছিলাম যে প্রত্যেক থানায় ২টি করে মুসলমান কন্সটেবল, একটা করে দারোগা দিন। আপনি কৌশলী, ব্যারিষ্টার, মানুষ, আপনার কৌশল জানা আছে, তাই আপনি কৌশলে জবাব দিলেন একটা হিসাব দিয়ে যে ১২৩টির মধ্যে মুসলমান নেওয়া হয়েছে ২০।২৫টি। আমি তা বলিনি। আমি বলেছি প্রত্যেক থানায় ২টি করে মুসলমান কন্সটেবল, একটি মেয়েছেলে কন্সটেবল, একটি মুসলমান অফিসার, একথা বলতে গিয়ে দয়া করে আপনি কৌশল করবেন না। এই' অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50—3-00 p.m.]

**Shri Pradip Kumar Palit :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তাকে পূর্ণ সমর্থন জানাতে গিয়ে কয়েকটি কথা বলছি। এই প্রসঙ্গে আমার মনে পড়ে যাচ্ছে সুকুমার রায়ের আবোল তাবল বই-এর একটা কবিতার কথা। "শিব ঠাকুরের নিজের দেশে, আইন কানুন সর্বনেশে, কেউ যদি যায় পিছলে পড়ে, পেয়াদা এসে পাকড়ে ধরে, কাজির কাছে বিচার হবে, ২১টি বার হাঁচিয়ে মারে"। এই কবিতাটির রূপটি এখনও সরাসরি পশ্চিমবাংলায় সৃষ্টি হয়নি। আজকে আইন-শৃঙ্খলা দমন হবার পর পশ্চিমবাংলায় নুতন একটা জিনিস কিছু কিছু জায়গায় আমরা দেখতে পাচ্ছি তাদের কেস রেকর্ড ঠিকভাবে বজায় রাখার জন্য বহু জায়গায় নিরীহ ছেলেদের হঠাৎ গ্রেপ্তার করে নিয়ে চলে যায় এবং তাদের বিরুদ্ধে ২।৪টি কেস দিয়ে কোর্টে ফরওয়ার্ড করে দেয়। তার ফলে ঐ সুকুমার রায়ের লেখা ২১টি বার হাঁচিয়ে মারার মত উকিলের কাছে কিছু টাকা খরচ করতে হয়, কোর্টে কেস চালানো বাবদ কিছু খরচ হয়, কিছুদিন জেল হাজতে থাকতে হয়। কাজেই একটা হ্যারাসমেন্টের ভেতর তাদের পড়তে হয়। আজকে এই পুলিশ বাজেটের উপর আমার বক্তব্য রাখতে গিয়ে এই বিষয়টার প্রতি নজর রাখতে আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রশাসনে পুলিশ দপ্তরের দায়িত্ব জনসেবার প্রয়োজনে সবচেয়ে বেশী। কিন্তু পুলিশ দপ্তরের বহু জায়গায় যে জিনিস দেখছি, সেই জিনিসগুলো দেখতে দেখতে একটা জিনিস আমাদের চোখের সামনে এসে পড়ছে তাতে আমার মনে হয়েছে যে খুব শীঘ্রই বোধ হয় এই যে আমরা করাপশন দেখতে পাচ্ছি চারিদিকে, এই করাপশনকে ন্যাশন্যালাইজ করতে হবে! তার জন্য একটা পরিস্থিতির সৃষ্টি হয়ে আসছে। কারণ পুলিশ বিভাগে জনসেবার জন্য যে বিরাট দায়িত্ব রয়েছে— যে পরিমান ঘুষ বিভিন্ন জায়গায় দেখতে পাচ্ছি তারা নিচ্ছে, তার সঙ্গে সঙ্গে আবার দেখতে পাচ্ছি যে ডাক্তারবাবুরা প্রশাসনে আসতে চাইছেন, ৬৪ টাকা ভিজিট না দিলে হাসপাতালে ভর্তি হওয়া যাবে না এবং ইঞ্জিনিয়াররাও যারা প্রশাসনে আসতে চাইছেন এবং আন্দোলন করছেন, হয়তো শীঘ্র এসে পড়বে-- তাদের ৮ পারসেন্ট ঘুষ না দিয়ে কোন কাজ হবে না, এই ঘুষ নেওয়া লোকগুলো সব এক জায়গায় এসে একজোট হবে, তখন আর দুর্নীতিকে জাতীয়করণ না করে উপায় থাকবে না। আজকে পুলিশ দপ্তরের যে মহান দায়িত্ব, তা যদি তারা পালন করতে না পারেন, আমাদের সরকার যে উদ্দেশ্য নিয়ে এগিয়ে চলেছেন, তা সম্পূর্ণভাবে ব্যর্থ হয়ে যাবে। এর পরে পুলিশ দপ্তর সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। আমার মনে পড়ে যায় পুলিশ দপ্তরের কন্সটেবলদের কথা, আজকে কন্স-টেবলদের সঙ্গে সঙ্গে এসে পড়ছে হোম গার্ডদের কথা, যারা পুলিশ দপ্তরের মধ্যে সবচেয়ে বেশী খাটা খাটনী করেন। কিন্তু পুলিশ দপ্তরের কাছ থেকে তারা তাদের প্রাপ্য পায় না। ১০ বছর ধরে পুলিশ দপ্তরে কোন কমিশন নিয়োগ হয়নি। পুলিশ দপ্তর স্কিল্ড কিংবা আনস্কিল্ড, এটা আমরা কেউ জানি না। তৃতীয়, অনেক রিটায়ার্ড পুলিশ অফিসার আছেন, যাদের প্রভিডেন্ট ফান্ডের টাকাপয়সাগুলি এখন পর্যন্ত তাদের পরিবারের লোকজন বা তাদের বিধবা স্ত্রীরা পাননি, এরকম বহু রিটায়ার্ড পুলিশ কন্সটেবলও আছেন। পুলিশ দপ্তরের মধ্যে অনেক অভিযোগ আছে কর্মচারীদের যেমন শ্রীদ্বীজেন ব্যানার্জী, তিনি যুক্তফ্রন্টের আমলে বরখাস্ত হয়েছিলেন, তারপর মহেশতলার সি, আই, হন, তার ডি,এস,পি, হবার জন্য নাম ছিল, হঠাৎ কি কারণে সেটা কেটে গেল জানি না। এ রকম বহু লোকের বক্তব্য আছে, এ বক্তব্যগুলি সম্বন্ধে আমি সরকারকে একটু দৃষ্টি দিতে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mahbubul Haque:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় পুলিশ বিভাগের যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি। এই কারণে সমর্থন করছি যে আমরা এখনো ৬৭।৬৯ সালের কথা ভুলে যাইনি।

যখন গ্রামবাংলার মানুষ নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র কিনে হাট দিয়ে ভয়ে ভয়ে বাড়ি ফিরত। অথচ আমরা দেখছি সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রীসভার আমলে সেই অবস্থার অনেক উন্নতি হয়েছে, আইন শৃঙ্খলার অনেক উন্নতি হয়েছে। কেউ যদি বলেন আইন শৃঙ্খলার উন্নতি হয়নি তাহলে আমি মনে করি তিনি ষড়যন্ত্রকারী বা পাগল। আজকে তিনি যে বক্তব্য রেখেছেন আমি তার কয়েকটি লাইন এখানে পড়ে দিতে চাই, কারণ তিনি সামাজিক পরিবর্তনের কথাও এখানে সুস্পষ্টভাবে রেখেছেন। "বিগত দিনের সামাজিক অবস্থা এখন আর নেই। পরিবর্তনের মধ্য দিয়ে আমরা চলেছি-- সামাজিক বৈষম্য দূরীকরণ আমাদের অন্যতম লক্ষ্য। এই লক্ষ্যে পৌঁছানোর পথে বাধা প্রতিবন্ধকতা অনেক। আর তাই আজকের সমাজে পুলিশের ভূমিকা অনেক বেশী গুরুত্বপূর্ণ। আমাদের জাতির সংহতি রক্ষা করতে হবে, সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখতে হবে এবং সংখ্যালঘু সম্প্রদায়ের ন্যায্য স্বার্থ রক্ষা করতে হবে। সাম্প্রদায়িক সম্প্রীতি যাতে বিঘ্নিত না হয় তার জন্য সরকার সদা সতর্ক দৃষ্টি রেখেছেন এবং আনন্দের কথা, পশ্চিমবঙ্গে বিভিন্ন সম্প্রদায়ের মানুষ পরম সম্প্রীতিতে পাশাপাশি বসবাস করছেন।" আমি আজকে আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, আজকে মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন এটা সম্পূর্ণ সত্য কথা। কারণ আজকে এই মন্ত্রীসভা গঠন হওয়ার পর ২ বছর হয়ে গিয়েছে, অথচ এই দু বছরের মধ্যে কোন সাম্প্রদায়িক গন্ডগোল হয়নি বা হাঙ্গামা কোথাও হয়নি, তাই আজকে সব সম্প্রদায়ের মানুষই আমাদের মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র বিভাগের রাষ্ট্র মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছেন। আমি আর একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমাদের পাশের রাষ্ট্র পাকিস্তানের সঙ্গে যখনই আমাদের কোন রকম গোলমাল হয়েছে, যুদ্ধ হয়েছে, তখনই ভারতবর্ষের মুসলমান ভাইদের মধ্যে আতঙ্কের সৃষ্টি হয়েছে। এবং অনেক সময় পুলিশ অনেক মুসলমান ভাইকে পাকিস্থানের গুপ্তচর ইত্যাদি বলে ধরে নিয়ে গিয়েছে বা তাদের নামের লিষ্ট করে তাদের ভয় দেখিয়েছে। কিন্তু বিগত কয়েক বছরের মধ্যে আমাদের পাকিস্থানের সঙ্গে যে গন্ডগোল হয়ে গেল তাতে আমরা আনন্দের সঙ্গে লক্ষ্য করছি যে কাউকে এই জাতীয় ভয় দেখানো বা গ্রেপ্তার করা হয়নি। এই মন্ত্রীসভার সময়েও সেই রকম কোন ব্যবস্থা করা হয়নি সে জন্য আমি নিশ্চয়ই এই মন্ত্রীসভাকে অভিনন্দন জানাতে পারি। কিন্তু সঙ্গে সঙ্গে দু-একটা কথা বলতে চাই যে আমার কেন্দ্রে কয়েকটি ঘটনা ঘটে গিয়েছে তাতে আমরা দেখছি যে পুলিশ সব সময় ভাল কাজই করে না, কিছু কিছু খারাপ কাজও করছে। যেমন আমাদের ওখানে কয়েকটি স্টেনগান ছিনতাই-এর ঘটনা ঘটে এবং যে সব ছেলেদের কাছে স্টেগান ছিল তাদের কথা পুলিশকে জানাই এবং তাদের বিরুদ্ধে তদন্ত করে তাদের গ্রেপ্তারের দাবী জানাই, কিন্তু কোন এক খারাপ পুলিশ অফিসারের জন্য সেই থানা সে সম্পর্কে পিছিয়ে যায়। যার বিরুদ্ধে অভিযোগ করা হয়েছিল তাকে ধরার বদলে পরবর্তীকালে আমরা দেখলাম সেই অফিসারকে আবার প্রমোশন দেওয়া হচ্ছে। এ বিষয়ে আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা ঘটনা হচ্ছে, আমাদের ওখানে ডেরা কাটার বিষয় নিয়ে, অর্থাৎ ইরিগেশন ক্যানেল নিয়ে একটি ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এটার জন্য সেচের কাজ বন্ধ হয়ে আছে, আমরা বি, ডি, ও সাহেবকে বলেছিলাম এবং পুলিশের সাহায্য চেয়েছিলাম, কিন্তু আমি বলছি সেখানে বিঘা প্রতি পুলিশ টাকা চেয়েছিল।

[3-00—3-10 p.m.]

পুলিশের সাহায্য চাইতে গেলে পুলিশ তাদের কাছ থেকে টাকা চায়-- যেটা তারা দেয়নি। ৫।৭ জন লোক গিয়েছিল। ডাঃ ফজলে হকরে কাছে দরখাস্ত করায় তিনি তদন্ত করার অর্ডার দিলেন। এস, পি, কি তদন্ত করলেন তা কেউ জানে না। অথচ রিপোর্ট চলে এল। কিন্তু যারা অভিযোগ করেছিল তারা কি পেল তা তারা জানে না। সেই ডেরাতে একটা হাঙ্গামা হয় এবং সেখানে মার্ডার হয়েছিল। পুলিশ যদি মদৎ না দিত তাহলে এই ঘটনা হোত না। আজ পুলিশ বাজেট মুখ্যমন্ত্রী যা পেশ করছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Lakshmi Kanta Bose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ পুলিশ বাজেটের উপর অতি সংক্ষেপে ২।৪টি কথা বলব। আমার সময় খুব কম, কিন্তু পুলিশের ইতিহাস অনেক বড়। আমি পুলিশের এক্সটারনাল এ্যাকটিভিটি সম্বন্ধে একটা ঘটনা বলব এবং পরে পুলিশের ইনটারনাল এ্যাডমিনিসট্রেশন যা সম্বন্ধে মুখ্যমন্ত্রী মূল্যবান সাজেসান চেয়েছেন সে সম্বন্ধে বলব। আমি একটা মামলার সার্টিফায়েড কপি নিয়ে এসেছি সেটা থেকে ২।৪ লাইন পড়লেই বোঝা যাবে পুলিশ কিভাবে সাধারণ মানুষকে হ্যারাস করে। পুলিশ কিভাবে মেডিক্যাল রিপোর্ট চেঞ্জ করার চেষ্টা করে সেটা আমি এফ, আই, আর থেকে ২।৪ লাইন পড়ে দিচ্ছি।

Bail moved. Seen the injury report of the injured persons. The accused is not named either in the F.I.R. or in the injury report.

Accused No. I এর ক্ষেত্রে এইরকম অবস্থা।

The injury report discloses minor injury with bamboo stick which at best may constitute a prima facie case under section 323. I do not understand why an offence under section 307, I.P.C., was alleged in the police report. Bail is, therefore, granted.

চিন্তা করুন ম্যাজিস্ট্রেট বুঝতে পারছেন না একটা প্রাইমাফাসি কেস সেটাতে এ্যাটেমপ্ট টু মার্ডার চার্জ দিয়েছে সেখানে। এফ, আই আর-এ এ্যাকুসড নং-১-এর কোন নাম নেই। আমাদের উকিল বললেন মেডিক্যাল রিপোর্ট চেঞ্জ হতে পারে, মেডিক্যাল রিপোর্ট আপনার কাছে রাখুন।

Accused person (Accused No. 2) is not named in the F.I.R. Ask I.O. to report if this accused is wanted in case.

চিন্তা করুন ম্যাজিস্ট্রেট কিন্তু মনে করছেন মেডিক্যাল রিপোর্ট চেঞ্জ হতে পারে। নেক্সট ডে-এর কথা বলছি

I had seen the injury reports of the injured persons. But this report have been returned to I.O. inspite of my specific orders to keep them in record.

ম্যাজিস্ট্রেট অর্ডার দিলেন সেটা রাখার জন্য কিন্তু তা সত্ত্বেও পুলিশ রিপোর্ট চলে গেল এবং মেডিকেল রিপোর্ট সরিয়ে দেওয়া হল। আবার ম্যাজিস্ট্রেট বলছে

They should be called for again and A.S.I. will please explain why they have been returned. In view of what I had observed in my orders, dated 30th October 1972, there is no ground for detaining the persons in policy custody. The objection is rejected. Bail granted.

এরকম ধরনের শত শত ঘটনা আছে। পুলিশ ইচ্ছা করলে কি ধরনের মিথ্যা মামলা সাজিয়ে এফ, আই, আর, মেডিকেল রিপোর্ট চেঞ্জ করার চেষ্টা করে মানুষকে হ্যারাস করে তার একটা নমুনা দিলাম। এবারে পুলিশের ইনটারন্যাল কথায় আসি। আজকে ক্যালকাটা পুলিশের যে কলকাতায় আমরা বাস করছি একটা বিরাট সমস্যা রয়েছে। এই পুলিশের ভেতর একটা বিরোধ চলছে, দুটো গ্রুপ, একটা হল সুনীল চৌধুরীর গ্রুপ আর একটা আর, এন, চ্যাটার্জীর গ্রুপ। আর, এন, চ্যাটার্জীর যারা ফলোয়ার ছিল সুনীল চৌধুরী মহাশয় এসে তাদের রিজার্ভে, ট্রাফিকে এমন কি রিটায়ার্ড করবার ১ বছর আগে তাদের আর্মড পুলিশে পাঠিয়ে দিয়েছেন। আর্মড পুলিশে শক্ত সামর্থ্য লোক ঢোকে রিটায়ার করবার ১।২ বছর আগে যাদের প্রি-রিটায়ারমেন্ট লিভে থাকা উচিত তাদের আর্মড পুলিশে পাঠিয়ে দিচ্ছে। আজকে কলকাতা পুলিশের মধ্যে ভীষণ অবস্থা চলছে। এই সুনীল চৌধুরী যদি কলকাতা পুলিশের হেডে বেশী দিন থাকেন তাহলে কলকাতা পুলিশের বিদ্রোহ আসন্ন এটা উপলব্ধি করতে পারছি। আজকে কলকাতা পুলিশে একটা ক্যাটিগোরি আছে, সার্জেন্ট, এরা প্রোমোসান পায় না। প্রত্যেক ডিপার্টমেন্টে প্রোমোসান আছে, ১০ বছর আগে সার্জেন্টের প্রোমোসান পেত, আজ পায় না। এরা কোয়ালিফায়েড, এদের মধ্যে একটা হতাশা রয়েছে। এরা যখন মারামারি হয়, দাঙ্গা হয় তখন সেখানে গিয়ে তা কন্ট্রোল করে, কিন্তু সেই কন্ট্রোল করা সত্ত্বেও তাদের কোন প্রোমোসান হয় না। কিন্তু যিনি সাব-ইনস্পেক্টর হয়ে ঢকেছেন সার্জেন্টের সঙ্গে এক সঙ্গে একটা থানায় কাজ

করেছেন তিনি ৩।৪ বছরের মধ্যে প্রোমোসান পেয়ে ইনস্পেক্টর হয়ে গেছেন। সার্জেন্ট তাঁকে স্যালিউট করতে পারছেন না, কারণ, একসঙ্গে কাজ করেছেন পাশাপাশি বন্ধুর মত, তাই স্যালিউট করতে বিবেকে বাধছে। সেজন্য বলছি পুলিশের এই অন্তর ঝগড়া মেটান, না হলে অবস্থা ঘোরাল। আমি যে কেন্দ্রে আছি সেই কেন্দ্রকে কভার করে টালিগঞ্জ থানা। ক্যালকাটা পুলিশের জুরিসডিকসান হল ৩৬ স্কোয়ার মাইল এবং এই ৩৬ স্কোয়ার মাইলে ৩১টি পুলিশ স্টেশন আছে। প্রত্যেকটি পুলিশ স্টেশনে ১ স্কোয়ার মাইল কভার করে কিন্তু টালিগঞ্জ পুলিশ স্টেশন ৫ স্কোয়ার মাইল কভার করে। এখানকার পপুলেশান হল ৪·৫০ লক্ষ। টালিগঞ্জ পুলিশ স্টেশন হল এক্সেপসান, আমি জানি ১৯৭১ সালে ৩ স্কোয়ার মাইল কভার করত বলে বেলেঘাটা থানাকে ভেঙ্গে ২টা থানা করা হয়েছে। আমি মুখ্য-মন্ত্রী মহাশয়কে বোলব অবিলম্বে এতবড় টালিগঞ্জ থানাকে ভেঙ্গে ২।৩টি থানা করে দিন। এক প্রান্তের মানুষ আর এক প্রান্তে যেতে পারছে না। সেদিনের একটা ঘটনা— গাড়ী যাবার কথা বলতে বললে তেলের লিমিট হয়ে গেছে, গাড়ী যাবে না, খুব গুরুত্বপূর্ণ ঘটনা হলে গাড়ী যাবে, না হলে হেঁটে যাব, আমি বললাম ৫ স্কোয়ার মাইল এরিয়া, চিন্তা করে দেখুন। এতবড় থানা যদি ভাঙ্গা না হয়, এর পুনর্বিন্যাস না করা হয় তাহলে মুসকিল হবে, ল এন্ড অর্ডার বিপন্ন হবে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Pradyot Kumar Mahanti ;**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী এবারে যে বাজেট রেখেছেন তাতে গত বছরের থেকে কয়েক কোটি টাকা বেশী ব্যয়-বরাদ্দের দাবী করেছেন। আমি এর আগের বিধানসভার সদস্য ছিলাম না, বরাবর দেখেছি যাঁরা বিরোধী দলে থাকেন তাঁরা মনে করেন ব্যয়-বরাদ্দ বেশী করলেই নাকি শাসন পদ্ধতি অনেক খারাপ হয়ে যায়, বাজেট খারাপ হয়। আমি সে পথের পথিক নই। আমি মনে করি না কোন বাজেটে টাকা বাড়িয়ে দিলেই বিশেষ করে পুলিশ বাজেটে, সেই বাজেট খারাপ হয়ে যায়। অতএব বাজেটে টাকা বৃদ্ধি করেছেন বলেই সেই বাজেটকে আমি খারাপ বলি না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে ভাষণ আমাদের সামনে দিয়েছেন সেই ভাষণের কয়েকটি কথার সঙ্গে আমি সম্পূর্ণ একমত।

[3-10—3-20 p.m.]

তিনি বলেছেন জনসাধারণের সক্রিয় এবং স্বতঃস্ফূর্ত সহযোগিতা ছাড়া পুলিশের পক্ষে আইন শৃঙ্খলা রক্ষা করার দায়িত্ব উপযুক্তভাবে পালন করা সম্ভব নয়। তাঁর আর একটা কথার সঙ্গে আমি একমত অর্থাৎ একটা সস্তা প্রচার বরাবরই হয় যে সমস্ত পুলিশ বাহিনী অসৎ এবং দুর্নীতিপরায়ন। আসলে কিন্তু তা নয়। পুলিশ বিভাগের মধ্যে বহু সৎ এবং দেশপ্রেমিক লোক আছেন যাঁরা নিজেদের প্রাণ বিসর্জন দিয়ে দেশের শান্তি শৃঙ্খলা রক্ষা করেন। আমি আগেই বলেছি টাকা বেশী করে বরাদ্দ করলেই হয় না। বরাদ্দের প্রস্তাব মুখ্যমন্ত্রী যা রাখলেন সেই বরাদ্দ যথার্থ হবে তখনই যদি সেই বরাদ্দ অর্থের দ্বারা পুলিশ বিভাগে এফিসিয়ান্সী বৃদ্ধি নয়, যদি সেই বরাদ্দ অর্থের দ্বারা পুলিশের কার্য এমন হয় যে কার্যের দ্বারা জনসাধারণের আস্থা পুলিশের উপর ফিরে আসবে। কিন্তু আমরা কি দেখলাম? ১৯৭২ সালের বাজেট অধিবেশন যখন হয় তখন আমি বিধানসভায় বলেছিলাম শ্রীসিদ্ধার্থ শঙ্কর রায় এই বিধানসভায় আসবার আগে পশ্চিমবাংলা বিষয়ক মন্ত্রী হয়ে পশ্চিমবাংলার শাসন কার্য চালিয়েছিলেন এবং তখন তিনি যে কার্য করেছিলেন তাতে তাঁর উপর দায়িত্ব খুব বেশী ছিল না, তাঁকে যে কাজ করতে হয়েছিল সেটা গর্ভণরের মাধ্যমে করতে হয়েছিল এবং তার ফলে আমরা দেখেছি পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলা উন্নতি হয়েছে। তখন তিনি যে পদ্ধতিতে শাসন চালিয়েছিলেন তাতে শান্তি ভালভাবেই এসেছিল এবং পুলিশ বিভাগ খানিকটা [illegible]কে দাঁড়িয়েছিল এবং সমাজ বিরোধীরাও ভয় পেয়েছিল। অনেকে বলেন পুলিশের সঙ্গে সমাজবিরোধীদের যোগ থাকতে পারে কাজেই এই বিভাগের হাল যদি ঠিকভাবে ধরতে না পারা যায় তাহলে দেশের শান্তি শৃঙ্খলা বিঘ্নিত হবে। কিন্তু দু বছর পরে দেখলাম শান্তি শৃঙ্খলা অবনতির দিকে চলেছে এবং সমাজবিরোধীরাও মাথা তুলে দাঁড়িয়েছে। এখন মনে

প্রশ্ন আসে যে সিদ্ধার্থ শঙ্কর রায় এখানে শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনতে কিছুটা সফল হয়েছিলেন সেই সিদ্ধার্থ শঙ্কর রায় কি অসৎ হলেন? মনে প্রশ্ন আসে যে সিদ্ধার্থ শঙ্কর রায়ের দেশে কিছুটা শান্তি এনেছিলেন সেই সিদ্ধার্থ শঙ্কর রায় কি তাহলে অপদার্থ হলেন? আমি মনে করি না তিনি অসৎ হলেন, আমি মনে করি না তিনি ইনএফিসিয়ান্ট হলেন। আমার ধারনা যে জিল নিয়ে, যে ইন্টারেস্ট নিয়ে তিনি ১৯৭২ সালে এই পুলিশ ডিপার্টমেন্ট চালিয়েছিলেন সেই ইন্টারেস্ট তিনি পুলিশ বিভাগের উপর রাখেন না। আমরা জানি পশ্চিমবাংলার সমস্যা শুধু শান্তি শৃঙ্খলার সমস্যা নয়, এখানে বেকারী দূর করার সমস্যা আছে, শিল্প ক্ষেত্রের সমস্যা আছে, কেন্দ্র থেকে টাকা আনার সমস্যা আছে এবং এই সমস্ত বহুবিধ সমস্যায় মখ্যমন্ত্রীকে সর্বদা ব্যস্ত থাকতে হয়। তবে কি আমরা বলব যে, আপনি এই বিভাগ ছেড়ে দিন? আমরা জানি পুলিশ এবং স্বরাষ্ট্র বিভাগ যদি মখ্যমন্ত্রীর হাতে না থাকে তাহলে চলে না। মখ্যমন্ত্রীর উপরই জেনারেল এ্যাডমিনিস্ট্রেসনের দায়িত্ব থাকা উচিত এবং সেদিক থেকে তিনি ঠিকই করেছেন। তবে পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলার ক্ষেত্রে যে অবনতি হচ্ছে, আজকে সমাজবিরোধীরা যে প্রশ্রয় পাচ্ছে তার প্রাধান কারণ হচ্ছে মুখ্যমন্ত্রীর দৃষ্টির অভাব হয়েছে এই পুলিশ বিভাগের উপর। পশ্চিমবাংলার জনসাধারণ আজকে মনে করছে পশ্চিমবাংলার স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায় নয়, স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হচ্ছে রনজিৎ গুপ্ত। আপনি দেখবেন আই, জি, লম্বা লম্বা সার্কুলার যা দিচ্ছেন তার মধ্যে কাজের কথা নেই, তিনি শুধু বড় বড় সাহিত্যিকের মত বড় বড় রেডিওগ্রাম পাঠাচ্ছেন। দেশে শান্তি শৃঙ্খলা কিভাবে ফিরে আসবে সে বিষয়ে তিনি সক্রিয় নন, মখ্যমন্ত্রীর নির্দেশ কার্যকরী করতে তিনি সক্রিয় নন। এমন কি দুঃখের কথা, লজ্জার কথা, ঘৃণার কথা যে পশ্চিমবাংলার বিধানসভার সভ্যরা যদি রঞ্জিত গুপ্তের কাছে চিঠি পাঠান সে চিঠির জবাব তো দুরের কথা একটা এ্যাকনলেজমেন্টের জন্য ঘুরে বেড়াতে হয়। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীও ঘুরে বেড়াচ্ছেন, আই, জি-ও ঘরে বেড়াচ্ছেন সারা পশ্চিমবাংলায় এবং পশ্চিমবাংলা শুধু নয় সারা ভারতবর্ষে। আমি জিজ্ঞাসা করি আজকে পশ্চিমবাংলার যিনি আই, জি, পি তার পশ্চিমবাংলা ছেড়ে ভারতবর্ষ ছেড়ে বাহিরে যাবার কি সময়? আমি তাঁকে লিখেছিলাম যে আমাদের কন্টাইয়ের একটা থানা যে থানা আজকে রিপেয়ার হয়নি ১০ বছর ধরে, একজিকিউটিভ ইঞ্জিনীয়ার রিপোর্ট দিয়েছেন কনডেম বিল্ডিং বলে আই, জি, এসে দেখুন টাকা বরাদ্দ করুন তা চিঠিটার এ্যাকনলেজমেন্টই আজ পর্যন্ত হল না। জানি না শাসক কংগ্রেসের লোক হলে চিঠির জবাব পেতেন কি না— তাও শুনেছি দেন না। শুধু জনসংযোগ অফিসার করলেই পুলিশের সঙ্গে জনসাধারণের সংযোগ হয় না। পুলিশ কি উদ্দেশ্যে পুলিশ কি করে জনপ্রিয় হবে। পুলিশ এই বরাদ্দ টাকার দ্বারা পুলিশ বিভাগ স্বার্থক হয়ে উঠবে যদি হিউম্যান ট্রিটমেন্ট, হিউম্যান সেল্প রেসপেক্ট পুলিশের কাছ থেকে জনসাধারণ পায়। কিন্তু আজকে তা পাচ্ছে না। আমরা কি দেখছি, দুই একটা বড়লোক বা দুই একজন প্রভাবশালী লোক বা বিধানসভার সদস্য ছাড়া এই পুলিশ গ্রামের সাধারণ মানুষকে গ্রামের মধ্যবিত্ত মানুষকে বিশেষকরে আদিবাসী ও তপশিলীভুক্ত ব্যক্তিদের মানুষ হিসাবে গণ্য করে না। কেননা তাদের কাছ থেকে পয়সা পাবার তো সুযোগ নেই। আমি একথা বলিনা এবং মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে একমত যে পুলিশের মধ্যে বহু সৎ অফিসার আছেন। কিন্তু থানাতে থানাতে দেখবেন যারাই অসৎ অফিসার তারা এমনি সক্রিয় এমন কলা কৌশল জানে যে কোথা থেকে টাকা পেতে হবে, কার কাছ থেকে টাকা পেতে হবে কিভাবে টাকা পেতে হবে; তারা এত সক্রিয় যে দুই একজন সৎ অফিসার থাকলেও তাদের কথা গাঁয়ে বিকোয়না। আজকে এই স্বরাষ্ট্র বিভাগকে এই পুলিশ বিভাগকে যদি জনপ্রিয় করে তুলতে হয় দেখতে হবে গাঁয়ের সাধারণ মানুষ নিম্ন মধ্যবিত্ত মানুষ নীচু জাতি ও তপশিলী উপজাতি তারা যেন পুলিশের কাছ থেকে হিউম্যান রেসপেক্ট হিউম্যান ট্রিটমেন্ট পায়। আজকে পাচ্ছে না, তা যদি করতে হয় এই পুলিশ বিভাগকে আমাদের মন্ত্রীসভার যে উদ্দেশ্য, যে সমাজতান্ত্রিক উদ্দেশ্য, যে দেশকল্যাণমূলক কাজ করবার আদর্শ সেই আদর্শ পুলিশ সমাজের মধ্যে আনতে হবে। তা আনতে গেলে তার প্রধান বাধা এই রঞ্জিত গুপ্ত সাহেবের মত অফিসার। এরা চান চাকরীতে প্রোমোশন, এরা চান মাহিনা বৃদ্ধি কিন্তু পশ্চিমবাংলার মানুষের প্রতি দরদ এদের এত কম— এই দরদ আনতে হবে, মন্ত্রীসভার যিনি ভারপ্রাপ্ত

মন্ত্রী তাঁকে। আমি মনে করি মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয়ের নজর এদিকে কম থাকার জন্য রঞ্জিত গুপ্তের মত লোক এত সক্রিয় হয়ে উঠেছেন। যার ফলে পুলিশ বিভাগে যারা সৎ লোক তারা অনুপ্রাণিত হয়ে কাজ করতে পারছেন না। আর অসৎ লোক যারা তাদের কোন শাস্তিবিধান হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১৯৭৩ সালে এপ্রিল মাসে যুগান্তরে, অমৃতবাজারে এবং বসুমতী খবরের কাগজে বেরুলো যে চেতলা থানায় রূপায়ন সিনেমার পাশে এক বিঘা জমির উপর আন্ডার গ্রাউন্ডে পেট্রল চুরী করবার কারখানা। ১৭ই এপ্রিল এনফোর্সমেন্ট ডিপার্টমেন্ট থেকে রেড হল, সেখানকার নিউ আলীপুর থানায় এস, পি চৌধুরী ছিলেন নবীন চাটার্জী ছিল; কি হল সেই তদন্তের ফলে শাস্তি হওয়া তো দূরের কথা ছোট থানা থেকে বড় থানায় তাদের অফিসার করে আনা হল-- কেননা সেখানে বেশী টাকা লুঠ করবার সুযোগ থাকে। স্যার, ১৯৭২ সালে সেপ্টেম্বর কি ডিসেম্বর মাসে পুলিশ কমিশনার সুনীল চৌধুরীর কাছে মেমোরানডাম দেওয়া হল সমস্ত চুরির ব্যাপারে-- কোন রকম তদন্ত হলনা। শেষে কাগজে বেরুবার পর এনফোর্সমেন্ট বিভাগ তাদের ধরল কিন্তু আজ পর্যন্ত কার যে শাস্তি হল তার কোন হদিশ কেউ পেল না।

[3-20—3-30 p.m.]

আমি জানি এই বিধানসভার সদস্যরা উদ্বেগ প্রকাশ করলেন, সেদিন মাননীয় লক্ষীকান্ত বোস মহাশয় উদ্বেগ প্রকাশ করলেন, আজ পর্যন্ত তার কিছু হল না। দেখতে পাচ্ছি যে কোন চুরির সঙ্গে, কোন সমাজবিরোধী কাজের সঙ্গে যখন কোন পুলিশের যোগ থাকে তখন সেই দুর্নীতির মুখোস খুলে দিতে দেরী হয়। আমি জানি গত ১৩ তারিখে বেন্টার-উইচ সাহেব, আমাদের আর, এস, পি'র নেতা, তিনি তুলেছিলেন এই ডিমডিমা টি এস্টেটে বীরপাড়া থানার আন্ডারে জলপাইগুড়ি ডিস্ট্রিক্টে একটি মার্ডারের কথা, পুলিশের সঙ্গে যোগ আছে বলে তিনি তুলেছিলেন। আমি জানিনা যোগ ছিল কিনা, তিনি মুখ্যমন্ত্রীর কাছে বলেছেন যে তদন্তে উদ্ঘাটিত হোক কে করেছে। আমি বলতে চাচ্ছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বিরোধী দলেরই হোক বা স্বদলেরই হোক পশ্চিমবাংলার মানুষ চায় পুলিশের বিরুদ্ধে যখন কোন অভিযোগ আসে সেই অভিযোগ তৎপরতার সঙ্গে নিষ্পত্তি হোক বা ডিসপোজড় হোক, মিথ্যা হোক সত্যি হোক সেটা প্রমাণিত হোক। কিন্তু যত দেরী করা যায় দেখা যায় আস্তে আস্তে সমস্ত জিনিসগুলি ধামা চাপা পড়ে যায় যখন পুলিশের উপর এনকোয়ারির দায়িত্ব থাকে। কোর্টে দেরী হলে হতে পারে মন্ত্রীদের তাতে হাত নেই কিন্তু পুলিশ বিভাগের যখন দায়িত্ব থাকে এনফোর্সমেন্ট ডিপার্টমেন্টের উপর যখন কোন দায়িত্ব থাকে, সেই এনকোয়ারিগুলি যাতে তাড়াতাড়ি হয় তার ব্যবস্থা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমরা এই হাউসে মিসা এ্যাক্ট পাশ করে দিয়েছি এবং মিসা এ্যাক্ট আমি সমর্থন করি এইজন্য যে পশ্চিমবাংলায় যে অরাজকতা সৃষ্টি হয়েছিল, পশ্চিমবাংলায় যে চোরাকারবারীর সৃষ্টি হয়েছিল, পশ্চিমবাংলার উন্নতিতে যে বাধা সৃষ্টি করবার ষড়যন্ত্র চলছিল, কঠোর আইন মিসার মত থাকা প্রয়োজন। কিন্তু সেই মিসা আইনের অপপ্রয়োগ আমরা কেউ সমর্থন করি না। সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয়ও স্বীকার করেছেন যে তিনি সমর্থন করেন না। কিন্তু সেই মিসা এ্যাক্ট আজকে কিভাবে প্রয়োগ করা হচ্ছে? আমি জানি, সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় খোঁজ নিয়ে দেখবেন রণজিৎ গুপ্ত মহাশয় একটা সার্কুলার দিয়েছেন যে তোমার থানা থেকে এতগুলি মিসা কেস আমি চাই। কি রাজত্ব! কেন এতগুলি মিসা কেস চাই? না, তিনি সিদ্ধার্থ রায় মহাশয়কে হিসাব দেবেন তুমি আমাকে ইনেসপেক্টার-জেনারেল অব পুলিশ করেছো আমি তোমাকে কি রকম দিচ্ছি দেখো। সারা পশ্চিম-বাংলায় মজুতদারদের ধরবার জন্য, জোতদারকে ধরবার জন্য, ব্ল্যাক মার্কেটিয়ারদের ধরবার জন্য, অসৎ ব্যক্তিকে ধরবার জন্য, নকশালাইটকে ধরবার জন্য কতগুলি মিসা কেস এতগুলি থানা থেকে তোমাকে এনে দিয়েছি, সেই মিসা কেসের মেটিরিয়াল থাকুক আর না থাকুক। সাধারণ লোক, আজকে গ্রামের লোক মিসার মানে জানে না তবু মিসার ভয়ে চারদিকে পাগলের মত ঘুরে বেড়াচ্ছে। অনেকে দিন রাত্রি জঙ্গলে বাস করছে আমি জানি। পুলিশরা কোথায় হাসকিং মেশিন, সে জীবনে চালায় না, পাম্প করেছিল, একটু

হলার কিনেছিল, বেবী হলার, কি ইনফ্যান্ট হলার জানিনা, তখন নিয়ম ছিল যে বেবী হলার যদি হয়, নিজের ধান নিজে কুটতে পারবে, সেই বেবী হলারটি গোয়াল ঘরে তুলে রেখে দিয়েছে, কোনদিন চালায় না, যেহেতু কোটা আছে যে অমুক থানায় এতগুলি কেস দিতে হবে রঞ্জিত গুপ্তকে খুশী করবার জন্য সেখানে একটা ধরে নিয়ে এনে দিলো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাইকোর্টে যতগুলি মিসা কেসে বেলের জন্য পিটিশন হয়েছে সবগুলি দু'চার দিনের মধ্যে খালাস পেয়ে যাচ্ছে, কোন মেটিরিয়াল তার মধ্যে নেই। শুধু কেবলমাত্র রঞ্জিত গুপ্তকে খুশী করবার জন্য কতকগুলি মিসা কেস করে পাঠিয়ে দেওয়া হচ্ছে এবং তাতে গরীব লোকেদের খুব হয়রানি হচ্ছে। আমি দেখেছি আজকে যে সমস্ত চোরাই চালান ধরা হচ্ছে চালের, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে রাখতে চাই, আমি মেদিনীপুর জেলার লোক, মেদিনীপুর জেলা থেকে যখন হাওড়া জেলায় ধান যাচ্ছে তখন ধরাধরি হচ্ছে। ধরা উচিত চোরা চালান বন্ধ করার জন্য। কিন্তু বিশেষ করে হাওড়া জেলার মেয়েরা, হাওড়া জেলার বধূরা, অল্প বয়স্ক ছেলেরা, তারা যে সমস্ত চোরাই চালান করছে বেশীর ভাগ তাদের প্রতি পুলিশের যে ব্যবহার সে ব্যবহার কোন সভ্য দেশের, সভ্য সমাজের পক্ষে বরদাস্ত করা চলেনা। আজকে আপনার মাধ্যমে এই অনুরোধ রাখবো যদি এই সমস্ত মেয়েদের আটক করতে হয় তাহলে সেখানে স্ত্রীলোক পুলিশের ব্যবস্থা করা উচিত, এই সমস্ত পুলিশের হাতে দায়িত্ব দেওয়া উচিত নয়। আমি অনেক কড়া কথা বলতে পারতাম কিন্তু বিধানসভার সদস্য হিসাবে পবিত্র হাউসে আমি কোন নোংরা কথা বলতে চাই না, তাই আমি বলছিলাম এই সমস্ত জিনিসগুলি এমনভাবে করা উচিত যাতে সভ্য সমাজে যে নারীর স্থান, সেই নারী দুস্কৃতকারী হতে পারে কিন্তু পুলিশের কাছে ভাল ব্যবহার আশা করো, শাসনযন্ত্রের কাছে ভাল ব্যবহার আশা করো অতএব সেইখানে কোন ফিমেল পুলিশ দেওয়া যায় কিনা দেখা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ যারা সৎভাবে কাজ করতে চায়, এফিসিয়েন্টলি কাজ করতে চায় তাদের সেই ব্যবস্থা করে দিতে হবে।

আমি গতবারে বলেছি এবারেও বলছি জানিনা সরকারের অর্থনৈতিক অবস্থা কেমন? প্রত্যেক থানায় আজকে গাড়ীর ব্যবস্থা করা দরকার কাজ করতে হলে। আজকে যে রাস্তা আছে তাতে মাঠের মধ্যেও যখন জীপ চলতে পারে তখন সেখানে যদি জীপ গাড়ীর ব্যবস্থা করতে পারা না যায় তাহলে অন্ততঃ মোটর সাইকেলের ব্যবস্থা করা দরকার। তাড়াতাড়ি দুর্বৃত্তদের ধরার এবং যে সমস্ত লোক অত্যাচারিত হচ্ছে তাদের রক্ষা করার ব্যবস্থা করতে হলে এই গাড়ীর ব্যবস্থা করে দেওয়া দরকার।

এবার আমি মুখ্যমন্ত্রীর কাছে আমার শেষ কথা রাখতে চাই। আপনি পুলিশ বিভাগের উপর নজর দিন। আপনি "মোর রিল্যায়েন্স অন দি আই, জি, পি," এটা পরিত্যাগ করুন। আমরা দেখেছি এই যে নির্বাচন হল, সেই নির্বাচনে পুলিশের যোগাযোগে থাক আর নাই থাক, পুলিশ নীরব দর্শকের ভূমিকা নিয়েছে, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস, পি, এ, ডি, এম, নীরব দর্শক হয়ে দাঁড়িয়ে রয়েছে, আর সমাজবিরোধীরা রিভলবার বোমা নিয়ে ঘুরে বেড়িয়েছে, প্রিসাইডিং অফিসারের জীবন রক্ষার দায়িত্ব পুলিশ নেয়নি। অথচ আপনি বাধ্য হয়েছেন পুলিশ কমিশনারের রিপোর্টের উপর গাইঘাটার ১১টি কেন্দ্রের নির্বাচন বাতিল করে দিতে। মুখে বললেন নির্বাচনে কারচুপি হয়নি। এই রিপোর্ট কার রিপোর্ট? পুলিশের রিপোর্ট। পুলিশ বিভাগের রিপোর্ট। তাদের রিপোর্টের উপর নির্ভর করেছেন। জনসাধারণের কথা কানে নিন। জনসাধারণের যাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে তাদের কথা শুনুন। তাদের উপর আস্থা রাখুন। জনসাধারণের ১৯৭২ সালে পুলিশের উপর যে আস্থা ছিল আজকে যদি খবর নেন, দেখবেন এই দু'বছর পরে, সেই আস্থা আস্তে আস্তে কমে গেছে। সিদ্ধার্থ রায়কে তারা অসৎ বলছে না, তার উপর আস্থা তাদের কমেনি, কিন্তু তারা একথা বলছে যে সিদ্ধার্থবাবু বড্ড বেশী আই, জি, পি,-এর উপর নির্ভর করেন, এবং সেজন্যই পুলিশ বিভাগের এত অবনতি হয়েছে। সেজন্য আমি বিনয়ের সঙ্গে আবেদন করছি মুখ্যমন্ত্রীর কাছে যে আপনি পুলিশের কথায় কর্ণপাত না করে পুলিশের মধ্যে যে দুর্নীতি তা দূর করুন। যাতে জনসাধারণের আস্থা থাকে আপনার উপর এবং পুলিশের উপর সেই ব্যবস্থা করুন।

**Shri Md. Safiullah :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ বিভাগের যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি তা সর্বান্তকরণে সমর্থন করছি। ইতিপূর্বে মাননীয় সদস্য নাসিরুদ্দিন খান পুলিশ শব্দের একটা অর্থ বলে গেলেন। আমি এক্ষুনি একটা মানে পেলাম যখন তিনি পুলিশ শব্দের মানে বলছিলেন-- এন-- নেগেটিভ, এ-- এ্যান্টি, এস-- সার্মনগিভার, আই-- ইমাজিনারি, আর-- রেটোরিক্যাল, ইউ-- আল্ট্রাইস্ট, ডি-- ডাউনহার্টেড, ডি-- ডিপ্রেস্ড, আই-- ইনঅফেনন্সিভ, এন-- নভিস, এটা আমার মনে পড়ল, তাই বললাম, আমি কিন্তু কোন আঘাত বন্ধুবরকে দেবার জন্য এটা বলিনি। স্যার, আপনি জানেন দু ধরণের পুলিশ এ্যাক্ট আছে, একটা হচ্ছে ক্যালকাটা সুবারবন পুলিশ এ্যাক্ট, ১৮৬৬, এবং ক্যালকাটা পুলিশ এ্যাক্ট এই এ্যাক্টগুলি বহুবার সংশোধন এবং পরিবর্তন করা হয়েছে, করে আংশিক বর্জন এবং আংশিক গ্রহণ করেছেন প্রয়োজনমত। ৬০ দশকের গোড়ার দিকে মিঃ কে, সি, সেনের সভাপতিত্বে ৪ জন সদস্য বিশিষ্ট একটা কমিশন গঠন করে ২০টি বিষয়ে অনুসন্ধান করতে বলা হয়েছিল, তার মধ্যে আমি কয়েকটির উল্লেখ করছি। কলকাতা ও মফঃস্বলের পুলিশ সম্পর্কে, নারী পুলিশের ভূমিকা সম্পর্কে পুলিশের থাকার জন্য বাসস্থান সম্পর্কে আধুনিক যান্ত্রিক পদ্ধতি গ্রহণ, অপরাধ অনুসন্ধান ও তার বিলম্বের কারণ, জনতা ও পুলিশ সম্পর্কে এবং দুর্নীতি ইত্যাদি প্রধান কারণ সম্বন্ধে। চার বছর পরে সেই কমিটি ১৯৬৪ সালে রিপোর্ট দিল-- যে সুপারিশ করেছিল তার কিছু কিছু অংশ রাজ্য সরকার গ্রহণ করেছেন। এর পর গঙ্গা দিয়ে অনেক জল বয়ে গেছে, দেশের জনসংখ্যা বেড়েছে, ভারতবর্ষ ও পাকিস্তানের মধ্যে দুই দুইবার সংঘর্ষ ঘটেছে, যুদ্ধ হয়েছে এবং বাংলাদেশ স্বাধীন হয়েছে। সামাজিক পটভূমিকায় বিরাট পরিবর্তন ঘটেছে-- বেকারী বেড়েছে, বেকারী জীবনের হতাশার শিকার হয়েছে আমাদের যুবকরা এবং সেই যুবকদের সমাজ জীবনে বিভিন্ন ধরণের অপরাধের সংখ্যা বেড়েছে। এই পরিস্থিতিতে পুলিশ ও জনতার সম্পর্ক আমাদের নতুন করে ভেবে দেখবার সময় এসেছে। এই অবস্থায় পুলিশ আইনের ব্যাপক পরিবর্তন দরকার। ক্যালকাটা পুলিশ এ্যাক্ট এবং ক্যালকাটা সুবারবান পুলিশ এ্যাক্ট এই দুইটি পৃথক আইনকে আধুনিকভাবে গ্রহণ করে এবং আগের আইনকে বাতিল করে নূতন করে ঢেলে সাজান প্রয়োজন আছে। এবং এই প্রসঙ্গে সেন কমিটির কাছে এ্যান্টি করাপসন ডিপার্টমেন্ট যে স্মারকলিপি দিয়েছিল এটা আমি উল্লেখ করতে চাই।

[3-30—4-00 p.m.]

আজকে পুলিশের দুর্নীতির কথা বলেছেন। উচ্চতম পুলিশ অফিসার যারা আছেন তার গাড়ী ব্যবহার করেন আর নিম্নতম পুলিশ অফিসাররা সেই--মৎস মারিব খাইব সুখে--এই নীতি অনুসরণ করে চলেছেন। এবং সেই নীতি অনুসরণ করে তাঁরা বনের পশু-পাখি অবাধে শিকার করছেন। এইভাবে শেষোক্ত কাজে তারা হাত পাকাচ্ছেন। গোঁসাবার সেই অজিত ব্যানার্জী এখন তিনি সুন্দরবনে বিরাজ করছেন। আর নীচের তলার পুলিশ অফিসাররা ছুঁচো মেরে হাত গন্ধ করছেন। চুরি খুন ইত্যাদি সমস্ত কিছুই আজ চলেছে। আমি হুগলী জেলার পুলিশ সম্পর্কে একটি কথা বলতে চাই। ১২ই জানুয়ারী নিলামপুরে জনতার সঙ্গে পুলিশের সংঘর্ষ হয়। পুলিশ ১২ রাউন্ড গুলি চালায়। পরে জনসাধারণের নামে মিথ্যা কেস করা হয়। আজকে স্যার, হুগলী জেলার পুলিশ প্রশাসন একেবারে ভেঙ্গে পড়েছে সেখানে রিষড়া, চন্দননগর, তেলিনীপাড়া ইত্যাদি জায়গায় পুলিশ খুন হয়। আমি এই পুলিশ ডিপার্টমেন্ট সম্পর্কে কয়েকটা বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করবো। আমাদের যে ইনটেলিজেন্সি স্কোয়ার্ড আছে যার অনেক সুনাম আছে, যাকে স্কটল্যান্ড ইয়ার্ডের সঙ্গে তুলনা করা হয়, আমার মনে হয় যে তাদের যদি সুযোগ দেওয়া হয় ও তাদের যদি ভালভাবে সাজান হয় তবে উন্নতি হবে। আমাদের যে ডগ স্কোয়ার্ড আছে, যে ফিংগার প্রিন্ট বুরো আছে তা যদি ভালভাবে সাজান হয় তাহলে আমার মনে হয় পুলিশ এ্যাডমিনিস্ট্রেসানের অনেক উন্নতি হবে। এই বলে আমি আমার বাজেট বক্তব্য শেষ করছি। জয়হিন্দ॥

(At this stage he House was adjounred for 25 minutes)

[After Adjournment]

[4-00—4-10 p.m.]

**Shri Daulat Ali Sheikh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশ খাতে যে ব্যয়বরাদ্দ মুখ্যমন্ত্রী চেয়েছেন আমি তা সমর্থন করি। এই সমর্থনের প্রসঙ্গে আমি দু একটা কথা বলতে চাই। আমি তাঁর বক্তব্যে দেখলাম যে সামাজিক বৈষম্য পুরণের ক্ষেত্রে পুলিশের একটি বিশেষ ভূমিকা আছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দেখতে পাচ্ছি আমাদের সমাজের শান্তি-শৃঙ্খলা, নিরাপত্তার দায়দায়িত্ব যাদের হাতে, যাদের হাতে আইন রক্ষা করার দায়িত্ব, যারা আইনের ধারক বাহক তারা বেআইনীভাবে ফলাও করে কাজ চালিয়ে যাচ্ছে। গ্রাম বাংলার দিকে যদি আমরা তাকিয়ে দেখি তাহলে দেখবেন যে সেই চোরাকারবারী, মুনাফাখোরী যাদের বিরুদ্ধে মিসা প্রয়োগের প্রয়োজন আছে সেখানে তা প্রয়োগ না করে সেই মিসা আইনের অপপ্রয়োগ ঘটিয়ে পুলিশ তার ক্ষমতার অপব্যবহার করছে। তার কারণ আজকে পুলিশ শ্রেণী অত্যন্ত ঘুষখোর হয়ে উঠেছে। যদি ঘুষ না দেওয়া হয় তাহলে ভাল ভাল লোকদের ধরে মিসায় আটক করা হচ্ছে। আমার কেন্দ্রে আমি জানি সেখানে এই রকম কাজ হয়েছে। গম ভাঙ্গা মেসিনকে বলে চালিয়ে দিয়ে লোককে আটক করা হচ্ছে। অনেক জায়গায় এমন সমস্ত এস, ডি, পি, ও, রয়েছেন যাদের কাছে গ্রাম বাংলার জনসাধারণ যে গিয়ে হাজির হবে তার সাধ্য নেই। কারণ তাঁরা সব সময় মাতাল অবস্থায় থাকেন— ডায়মন্ডহারবারে এই রকম ঘটনা ঘটেছে। তিনি যে মঞ্জুরী চেয়েছেন তা নিশ্চয় মঞ্জুর করবো। কিন্তু শান্তি-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব যাদের তারা যদি এই রকম অবস্থায় চলে তাহলে জনসাধারণ নিশ্চয় ক্ষুব্ধ হবে। সে সম্পর্কে আমি মুখ্যমন্ত্রীকে চিন্তা করতে বলবো। প্রকিওরমেন্টের ব্যাপারে পুলিশকে অনেকখানি দায়িত্ব দেওয়া হয়েছিল। কিন্তু বাস্তবে দেখা গেল যারা দু তিন কেজি চাল নিয়ে যাচ্ছে মাথায় মোট করে তাদের ধরে নিয়ে যাচ্ছে— তাদের হাতে সেই ঘুষের টাকা দিয়ে নানাভাবে কেস সাজিয়ে তাদের জেলে আটক করা হচ্ছে। এবং এইভাবে তারা আইনের অপপ্রয়োগ ঘটাচ্ছে। তাই আজকে গ্রাম বাংলায় পুলিশের চরিত্র সম্পর্কে সন্দেহ জেগেছে। আজকে শান্তি-শৃঙ্খলা রক্ষা যাদের দায়িত্ব নিরাপত্তা যাদের উপর রয়েছে তারা তাদের দায়িত্ব যথাযথ পালন করছে না। স্যার, আপনি জানেন সুন্দরবনে কিছুদিন ধরে সেখানে খুন, অশান্তি ও মারামারি হয়-- পুলিশকে তাড়াতাড়ি খবর দেওয়া হল-- তারা এলো না। অর্থাৎ ঘুষ না দিলে তারা যেতে চায় না। দু তিন দিন পরে পুলিশ গিয়ে হাজির হয়। এই রকম হয় সব জায়গায়— বিশেষ করে গ্রাম বাংলায় এই জিনিস ঘটছে। পুলিশকে যে দায়িত্ব আমরা দিয়েছিলাম তা তারা মোটেই পালন করছে না। আজকে পুলিশের চরিত্র সম্পর্কে এই অবস্থার সৃষ্টি হয়েছে। তাই আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাবো যে এমনভাবে পুলিশকে নিয়ন্ত্রণ করা হোক যে নিয়ন্ত্রণ পদ্ধতি দেখলে গ্রামবাংলার মানুষ বুঝতে পারবে যে এই সরকার পুলিশকে মানুষের কল্যাণের কাজে নিয়োজিত করবে। এই সমস্ত বিশেষ অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Niranjan Dihidar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ খাতে ব্যয়বরাদ্দের উপর বিতর্কে অংশ গ্রহণ করার আগে আমি অত্যন্ত ক্ষুব্ধ মন নিয়ে একটি কথা জানাতে চাই যে এই মাত্র আমি আসানসোল থেকে খবর পেলাম কোন এক কংগ্রেসের উপদলের মধ্যে সংঘর্ষের ফলে একজন কর্মী নিহত হয়েছেন। কিন্তু দুর্ভাগ্যবশতঃ ডঃ শর্মার নেতৃত্বে আমাদের লোকাল কমিটি অফিসে তারা এসে লুঠ করে ভেঙ্গে দেয় এবং তার খানিকটা পরে পুলিশ এসে দাঁড়িয়েছে। সারা সহরব্যাপী আজকে সন্ত্রস্ত। এই অবস্থা আর কতকাল চলবে? বহুবার আমরা বলেছি এবং আজ আবার বলছি এই সম্পর্কে আলোচনা করেছি কিন্তু কোন প্রতিবিধান হয় নি। আজকে সেই কথা আবার বলে আমি আমার বক্তব্য সরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশ স্বাধীন হয়েছে ২৭ বছর হল। এই ২৭ বছর পরেও আমাদের

দেশের পুলিশ বাহিনী যে নীতির দ্বারা পরিচালিত হচ্ছে সেটাকে বৃটিশ আমলের নীতি বলা চলে, বৃটিশ আমলের মনস্তত্ব নিয়ে পরিচালিত হচ্ছে বলা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে একটি কথা বলতে চাই যে, যুক্তফ্রন্ট সরকারের সময়ে তবু একটি নীতি ঘোষণা করা হয়েছিল, তার পরিমাণ কি হয়েছিল সেটা স্বতন্ত্র কথা। সেখানে একটি কথা অন্ততঃ বলা হয়েছিল শ্রমিক এবং মালিক বিরোধের ক্ষেত্রে পুলিশ কোন অংশ গ্রহণ করবে না। মালিক পক্ষে অংশ গ্রহণ করবে না এই কথা বলা হয়েছিল এবং পুলিশ নিরপেক্ষ থাকবে-- পরের কথা অবশ্য অন্য— কিন্তু এই নীতি ঘোষণা করা হয়েছিল। আজকে পুলিশের কি নীতি— এই সম্পর্কে যদিও ১৭ দফা যে কর্মসূচী আছে তার ১১নং ধারায় সেটার একটু বর্ণনা আছে-- কিন্তু সেটাও পালিত হচ্ছে কিনা সেটা আমি জানি না। আজকে হচ্ছে ১৯৭৪ সাল। এই সরকার ক্ষমতায় আসার পরে মোটামুটিভাবে অবস্থা একটু ভালোর দিকে যাচ্ছিল। কিন্তু ১৯৭৩ সালে বিশেষ করে আবার সেই পুরানো দিনের পুলিশ যেভাবে কার্যকলাপ করতে আরম্ভ করেছিল তেমনি সরু করেছে। অর্থাৎ সেই পুরানো দিনের পুলিশ যার সম্পর্কে জাষ্টিস মোল্লা বলেছিলেন সব চেয়ে চরম গুণ্ডা বাহিনী-- পুলিশ ঠিক সেই অবস্থাতেই আজকে আবার ফিরে এসেছে। সাধারণ মানুষ আজকে পুলিশের উপর কোন আস্থা রাখেন না। পুলিশের উপর তাদের আজ আর কোন ভরসা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুক্তফ্রন্ট সরকারের সময়ে এই কথা ঠিক যে পুলিশকে নিষ্ক্রিয় করে দিয়ে সি, পি, আই, এম, তারা লুঠতরাজ, অগ্নিসংযোগ এবং ট্রেড ইউনিয়ন দখল করা এবং শ্রমিকের বিরুদ্ধে শ্রমিককে লেলিয়ে দেওয়া, চাষীর বিরুদ্ধে চাষীকে লেলিয়ে দিয়ে তাদের প্রভাব বিস্তার করার যে ভ্রান্ত নীতি গ্রহণ করেছিল, তার কি পরিণাম সেটা আমরা সকলেই দেখেছি। কিন্তু আজ দেখছি সেই পুরানো দিনের পুলিশ আবার সক্রিয় হয়ে উঠেছে, আজ তারা অধিকাংশ ক্ষেত্রেই মালিকের পক্ষ নিচ্ছে। মালিকের পক্ষ নিয়ে চাষী, ভাগচাষীদের উচ্ছেদ করার ব্যাপারে জমির মালিকদেরই সাহায্য করছে এবং তার ফলে দেখা যাচ্ছে আজকে ভূমি সংস্কার ব্যর্থ হতে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি উদাহরণ রাখতে চাই। আপনি সেটা দেখলেই বুঝতে পারবেন- উত্তর ২৪-পরগনার আমাদের পার্টির সেক্রেটারি মনোরঞ্জন সুর তার বিরুদ্ধে এবং বাংলা কংগ্রেসের প্রাক্তন যিনি এম,এল,এ, ছিলেন, বর্তমানে কংগ্রেস তার নাম হচ্ছে ব্রজেন্দ্র সিকদার, তাদের বিরুদ্ধে পলিশ ১০৭।১১৭ ধারায় কেস করেছে। সাক্ষী কারা-- সমস্ত জোতদার। তার মধ্যে দু একজনের নাম দিলেই বুঝতে পারবেন কৃষ্ণ কুমার ঘোষ, গোলাম আলি তফাদ্দার, ওরা ডি,পি, এজেন্ট, ওদেরকে গ্রেপ্তার করিয়েছে— এই সমস্ত সাক্ষী রেখে ওদের বিরুদ্ধে কেস করা হয়েছে। ফলে হচ্ছে কি— এখন সেখানে পুরোদমে ভাগচাষী উচ্ছেদ চলেছে এবং চাষীদের উপর জুলম পুরাদমে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কর্ডনিং আজকে যেটা চালু আজে তার মাধ্যমে পুলিশ প্রচুর টাকা উপার্জন করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি উদাহরণ দিচ্ছি, পুলিশের দুর্নীতির ব্যাপারে। যেমন ধরুন মালদহের ইংলিশবাজার থানার ও,সি,-কে একেবারে হাতে নাতে ধরা হল তিনি ১ হাজার টাকা ঘুষ নিয়েছেন বলে। তাকে আবার ঐ জায়গাতেই পোষ্টেড করা হল এবং তার বিরুদ্ধে ডেপুটেশন দেওয়া হয়েছিল, তাকে পশ্চিম দিনাজপুরে প্রথমবারে বদলি করা হয়েছিল। কিন্তু সে কাজ থেকে বরখাস্ত হল না। সে সেইখানেই থেকে গেল। জানি না এর পিছনে কি রহস্য আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে বলতে চাই শিল্প ক্ষেত্রে পুলিশ আজকে যে কথা বলছে,

Inter union and intra union clashes.

এতে কেন পুলিশের আপত্তি রয়েছে? পুলিশ একে জিইয়ে রাখতে চাইছে। পুলিশ এর মধ্য দিয়ে তাদের প্রভাব টিকিয়ে রাখতে চাইছে, এটাই হচ্ছে আমাদের অভিযোগ।

[4-10—4-20 p.m.]

পুলিশের দুটি স্বার্থ এর মধ্যে— মালিক শ্রেণীকে সাহায্য করা ও সরকারের উপর পুলিশের প্রভাব বিস্তার করা। এই নীতি নিয়েই পুলিশ এই কাজ করছে। আজকে থানাগুলিতে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এফ, আই, আর, বা ডাইরি নিতে চায় না। একে তো মানুষ

থানায় এসব করাতে যায় না কারণ কি লাভ করে কিন্তু তবুও কেউ যদি যায় পুলিশ তা নেয় না। আসানসোলের ক্ষেত্রে ব্যক্তিগতভাবে আমি দেখেছি, এ্যাডিশনাল এস, পি,-কে বলেছি, ডাইরি নেয় নি। স্যার, মার খেয়ে মাথা ফাটিয়ে থানায় গিয়েছে ডাইরি নেয় নি। স্যার, যুক্তফ্রন্টের সময় প্রখ্যাত সাংবাদিক বিবেকানন্দবাবু বলেছিলেন সমাজবিরোধীরা বাবু বদল করেছে। আজও সমাজবিরোধীরা কিন্তু বাবু বদল করেছে। তারা অনেকেই আজ কংগ্রেসে যোগ দিয়েছে। আমি বলছি না সবাই কংগ্রেসে যোগ দিয়েছে অন্য দলেও যেতে পারে কিন্তু অনেকেই কংগ্রেসে যোগ দিয়েছে। আজকে এটা আমাদের বুঝতে হবে, এটা কোন সমালোচনা করার ব্যাপার নয়, যেটা ত্রুটি সেটা যদি বোঝা না যায় তাহলে কোনদিনই সমস্যা থেকে বেরিয়ে আসা যাবে না। স্যার, এই যে সমাজবিরোধী এরা এবং পুলিশ এই দুয়ে মিলে আজকে ইউনিয়ান ভাঙছে, হরতাল ভাংছে, সমাজের মধ্যে নানা রকমের দুষ্কৃতি করছে এবং পুলিশের আশীর্বাদ তাদের উপর রয়েছে। স্যার, কিছুদিন আগে গত ১৭ই তারিখে সি, পি, এম যখন হরতাল ডেকেছিল তখন ডি, আই, জি, ক্যালকাটা হেডকোয়াটার্স, ডি, আই, জি, বর্ধমান রেনজ আসানসোল শহরে গিয়েছিলেন। তখন তাদের সামনে শ্রদ্ধেয় রামবাবু এখানে নেই, আমাকে জিজ্ঞাসা করেছিলেন, আপনারা হরতাল কি করবেন। আমি বলেছিলাম, হরতাল আমরা করবো না, মেজরিটি যা করে করবে কিন্তু হরতাল আমরা ভাঙতেও যাব না। আমি বলেছিলাম, এত যে মস্তান, পুলিশ নিয়ে এসেছেন এতে তো হরতাল হলেও কিছু হবে না, চালের দাম তো এমনিতেই ৫ টাকা ওঠাতে পারবেন, ৬।৭ টাকা পর্য্যন্তও ওঠাতে পারবেন। স্যার, ভয় হয় হয়ত একদিন বাংলাদেশের মতন অবস্থা আমাদের হতে পারে। তা যদি হয় তখন কিন্তু ঠেকাতে পারবেন না। কারণ গুণ্ডা ও মস্তানদের উপর ভিত্তি করে কোনদিনই রাজ্য চালান যায় না। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, নকশালদের সঙ্গে যেভাবে খুন করার মনোবৃত্তি নিয়ে ব্যবহার করা হচ্ছে তাতে লাভ কিছুই হয়নি। অবশ্য নকশালদের সবাই না হলেও অনেকেই কংশাল হয়ে গিয়েছে। আর এরাই ভেতরে এসে তেরাঙ্গা ঝান্ডা নিয়ে কাজ চালিয়ে যাচ্ছে, এটা একটা সত্য কথা। তাই আমি আপনাদের বলব, আপনারা একটু নজর রাখুন। স্যার, কংগ্রেসের মধ্যে যে উপদলীয় কোন্দল চলছে সেই কোন্দলে কিন্তু আমি মনে করি পুলিশের ইন্ধন আছে, তারা সেখানে সাহায্য করছে এই কোন্দল জিইয়ে রাখার জন্য। তার কারণ অত্যন্ত সুস্পষ্ট। তাদের উদ্দেশ্য হচ্ছে, এই সমস্ত উপদল সৃষ্টি করে, আন্তঃ ইউনিয়ান সংঘর্ষ জিইয়ে রেখে পুলিশের প্রভাব বিস্তার করা এবং এইভাবে রাজ্যের গণতান্ত্রিক আন্দোলন ও ট্রেড ইউনিয়ান আন্দোলন ব্যাহত করা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে শান্তি রয়েছে কি অশান্তি রয়েছে সে প্রশ্নে আমি যাচ্ছি না। আমি খালি একটা হিসাব আপনার মাধ্যমে পেশ করছি। স্যার, ১৯৭২ সালে যেখানে মার্ডার হয়েছিল ৭৫০টি, ১৯৭৩ সালে সেখানে সেটা বেড়ে হয়েছে ৮৫০টি, একথা স্টেটসম্যান কাগজে বেরিয়েছে। স্যার, এ সম্পর্কে একজন পুলিশ অফিসারকে জিজ্ঞাসা করা হয়েছিল যে, এর মধ্যে কতজন পলিটিক্যাল মার্ডারার, তিনি তাতে কোন মন্তব্য করতে অস্বীকার করেন। কাজেই স্যার, অবস্থাটা দেখুন, অবস্থাটা ডেটিরিঅরেট করেছে। স্যার, আমার আগের অনেক বক্তাই ট্রেনে, বাসে, রাস্তায় দিনে দুপুরে চুরি, ডাকাতি, রাহাজানির কথা বলেছেন। আমি একটা হিসাব দিচ্ছি। একমাত্র বর্ধমান সদরে এক বছরে প্রায় ১৫টি খুন হয়েছে। দুর্গাপুরে ৭ জন, রানীগঞ্জে ৪ জন, জে, কে, নগরে ১ জন এবং কালনায় ১ জন, আসানসোলে ৩ জন অর্থাৎ এক বছরে মধ্যে ৩১ জন লোক একটা মাত্র জেলায় খুন হয়েছে এবং এই সম্পর্কে আপনি খবর নিলে জানবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হচ্ছে খুনের সংখ্যা নয়, কথা হচ্ছে, খুন করার মত একটা এ্যাটমসফিয়ার, খুন করার মত একঠা আবহাওয়া এখনও পর্যন্ত পশ্চিমবাংলায় রয়েছে এটা আজকে অস্বীকার করতে পারেন না। অত্যন্ত লজ্জার কথা, এই কিছুদিন আগেও একজন এম, এল, এ, চণ্ডী মিত্র খুন হয়েছেন। এটা অত্যন্ত লজ্জার কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সে সম্পর্কে আমি একটা ছোট্ট গল্প বলবো। কারণ যে খুন হয়েছেন তিনি তো আর ফিরে আসবেন না। গল্পটা হচ্ছে— এক মা তার ছেলে যখন মারা গেছেন তখন কাঁদছিলেন। তখন অন্য পড়সীরা এসে তাকে সান্ত্বনা দিচ্ছিলেন যে মারা গেছেন তিনি তো আর ফিরবেন না কাজেই কেঁদে কি লাভ। তখন মা বললেন, তাতো আমি জানি। যে মরেছে তার জন্য আমি কাঁদছি না। কিন্তু যম যে বাড়ীর পথ

চিনলো তার জন্য আমি কাঁদছি। কাজেই একজন এম, এল, এ, মারা গেছেন তিনি আর ফিরবেন না। কিন্তু এর থেকে যে ইংগীত সেটা আমি ভাবতে বলছি, চিন্তা করতে বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বরাষ্ট্র বিভাগ নিজেরাইতো ডিহোরডিং করতে পারতেন কিন্তু ডিহোরডিং করার পরিবর্তে যারা ডিহোরডিং করতে গেছে তাদের তারা গ্রেপ্তার করেছেন। উদাহরণস্বরূপ বলা যেতে পারে যেমন— নারায়ণগড়, সোনারপুরে, বরাকরে, আসানসোলে যারা ডিহোরডিং করতে গেছে কংগ্রেস কমিউনিষ্ট দলবেধে তখন ২ জনকেই গ্রেপ্তার করা হয়েছে। সুতরাং ডিহোরডিং আন্দোলন করে এই ভাবে সেখানে ব্যর্থ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লেভী আদায়ের ক্ষেত্রে একই জিনিষ। কাল আমাদের অশ্বিনী রায় তুলেছিলেন, বর্ধমানের ক্ষেত্রে সেখানে কাটোয়ার বলরাম ঘোষ, সে সেখানে লেভী আদায়ের আন্দোলন করেছিলেন তাকে গ্রেপ্তার করা হয় এবং মিসায় আটক করে রাখা হয়। শ্রমিকের গণতান্ত্রিক আন্দোলনে পুলিশকে সেখানে কিভাবে ব্যবহার করা হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটাও আপনার কাছে রাখছি। আপনি জানেন যে কিছুদিন আগে এই হাউসে আলোচনা করা হয়েছিল যে বোর্ড অব সেকেন্ডারী এডুকেশান-এর কর্মচারীরা দুর্নীতির বিরুদ্ধে সেখানে আন্দোলন করেছিলেন কিন্তু কি হল? যে অফিসারের বিরুদ্ধে আন্দোলন করা হয় তার বিরুদ্ধে কিছু করা হল না। ঐ কর্মচারী সংগঠনের প্রেসিডেন্ট, ভাইস-প্রেসিডেন্ট, সেক্রেটারী তাদের গ্রেপ্তার করা হল স্পেসিফিক কেসে। কালকে তাদের উপর থেকে কেস উঠিয়ে নিয়ে তাদের মিসায় ঢুকিয়ে দেওয়া হল, এই হচ্ছে সেখাছনকার অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে দেখুন শ্রমিক আন্দোলনের ক্ষেত্রে যেমন ধরুন— খড়দাহ জুট মিল। সেখানে মহিলারা তারা তাদের কাজ বন্ধ করে দিয়েছিল বলে, সেখানে মালিকের কাছে ডেপুটেশান দিচ্ছিল পুলিশ সেখানে গিয়ে কারখানার ভিতর থেকে গ্রেপ্তার করলো। সেখানে মহিলারা লাঞ্চিত হলেন এবং তার কোন প্রতি-বিধান হল না। এইভাবে মালিককে সাহায্য করলো পুলিশ। গত ডিসেম্বর মাসে কেশোরাম স্পান পাইপ-এর ঠিকা শ্রমিকরা বোনাসের দাবী নিয়ে আন্দোলন করছিলেন সেখানে বাইরে থেকে অন্য শ্রমিক এনে ঢোকাতে চাইলেন এবং সেখানে তারা বাধা দিল সেই ঠিকা শ্রমিকদের গ্রেপ্তার করা হয় এবং যাতে নূতন শ্রমিক ঢোকাতে পারে তার জন্য পুলিশ সাহায্য করে। চটকলের ঘটনা অন্ততঃ আপনার কাছে পরিচিত এবং সুবিদিত। সেখানকার ধর্মঘট ভাঙার জন্য সেখানে ১৪৪ ধারা জারী করে কিভাবে অন্যায়ভাবে বিভিন্ন জায়গায় শ্রমিক নেতার উপর, শ্রমিক কর্মচারীর উপর অত্যাচার করা হয়েছে সেটা আপনার জানা আছে। সে সম্পর্কে আমি দু'একটা উদাহরণ আমি দিচ্ছি— যেমন ন্যাশানাল ডেল্টা জুট মিল। ওখানে ৪১ জনকে স্ট্রাইক পিরিয়ডে গ্রেপ্তার করা হয়। রিষড়ায় একদিনে ১৫ শত শ্রমিককে গ্রেপ্তার করা হয়েছিল। সাঁকরাইলে ১৪৪ ধারা ছিল না কিন্তু সেখান দিয়ে যখন মিছিল আসে সেই মিছিলে সি, আর, পি, ঝাপিয়ে পড়ে এবং শ্রমিকদের সেখানে অত্যন্ত নির্মমভাবে প্রহার করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই আক্রমণের ফলে কয়েকজন সেখানে আহত হয় এবং ২।১ জন এখনও হাসপাতালে আছে। এছাড়াএ আপনি জানেন যে সমগ্র রেলওয়ে শ্রমিকরা এবং রেলওয়ে শ্রমিকদের রানিং ষ্টাফ যখন হরতাল করেছিল তখন সি, আর, পি, দিয়ে তাদের ঘর থেকে টেনে এনে জোর করে গাড়ী চালাবার চেষ্টা করা হয়েছিল। এ ছাড়াও মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে আমি আমার রাজ্যপালের ভাষণের বিতর্কের উপর বলেছিলাম। সেদিন আপনার কাছে এই চিঠি দেইনি, আজকে দেবো। সেখানে দেখা যায় যে ইন্ডিয়া টোব্যাকোর শ্রমিকরা হরতাল করে।

[4-20—4-30 p.m.]

তারা যখন মিটিং-এর পারমিশন চেয়েছিল তখন সেখানকার ও, সি, বলে মিটিং-এর পারমিশন মালিকদের কাছ থেকে নিতে হবে, মাঠটা কিন্তু মালিকের নয়। মাইক ইউজ করবার পারমিশন পুলিশের কাছ থেকে নাও। আমি এই চিঠিটা পড়ে দিয়ে আপনার কাছে দেবো। সেক্রেটারীর কাছে চিঠি লিখছে ও, সি,—

You are hereby requested to obtain necessary permission of the India Tobacco Co. for using microphone in front of the gate of the said Company.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ব্রেথওয়েট কারখানায় দিনের বেলায় দুর্বৃত্তরা পাইপগান এবং রিভলভার নিয়ে কারখানার মধ্যে কিভাবে ওয়ার্কারদের ধমকে সেই কংগ্রেসী উপদলের মেম্বার করার চেষ্টা করেছিল। আপনারা জানেন যখন আমাদের এম, পি, কমরেড ইন্দ্রজিৎ গুপ্ত এবং বি, পি, টি, ইউ, সি,-র অন্যান্য মেম্বাররা মিটিং করতে গিয়েছিলেন, তখন সেখানে কিভাবে তাঁদের লাঞ্ছিত করা হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গ্লাস ফ্যাক্টারী হিন্দুস্থান পিলকিংটন ফ্যাক্টারীতে সেই ৯ই জুলাই এর কথা আমি কোনদিন ভুলবো না জীবনে, সেই ভয়াবহ রাতে যেখানে বাইরে থেকে গুণ্ডা এবং পুলিশ নিয়ে কিভাবে নিরস্ত্র শ্রমিকদের উপর ঝাঁপিয়ে পড়েছিল এবং ৩০০ শ্রমিককে আহত করেছিল এবং ৫০ জনকে হাসপাতালে ভর্তি করতে হয়েছিল, এই বিষয়ে তো কাউকে গ্রেপ্তার করা হ'ল না? কেন করা হ'ল না, কত চিঠি, কত টেলিগ্রাম করা হ'ল, কেন তার ব্যবস্থা হ'ল না? আমি আজও জানি সেখানে কেন বহু শ্রমিক কাজে ঢুকতে পারছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থাৎ পুলিশ বাহিনী আবার সেই পুরান দিনে ফিরে আসছে, তারা আজকে মালিক শ্রেণীকে সাহায্য করছে। হরতাল ভাঙছে, শ্রমিকদের আন্দোলনকে ধ্বংস করছে। কিন্তু আমি একটা কথা অত্যন্ত স্পষ্ট ভাবে বলে রাখি, আজ যখন গুজরাট এবং পাটনায় আগুন জলছে, সেই আগুন আমরা সমর্থন করি না, আমরা মনে করি প্রতিক্রিয়া এগিয়ে আসছে, সেই সময় আপনাদের একটা কথা মনে করিয়ে দিতে চাই, এই সমস্ত ট্রেড ইউনিয়নগুলো ছিল একদিন প্রতিক্রিয়ার বিরুদ্ধে সংগ্রাম এবং বামপন্থী সন্ত্রাসবাদের বিরুদ্ধে দুর্গ এবং তারা লড়াই করেছিল। আজকে তাকে ভেঙে দিয়ে প্রতিক্রিয়ার পথকে সুগম করে দেওয়া হচ্ছে। এবং আগামী দিনে দেশকে ধ্বংসের পথে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে একটা কথা জিজ্ঞাসা করবো, আজকে এই সম্বন্ধে সঠিক পথ নেবেন কি না এবং তিনি একে বন্ধ করবার জন্য চেষ্টা করবেন কি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা বলতে চাই আজকে একটা সময় এসেছে, পুলিশের মধ্যে, এস, আই,-এর মধ্যে, তাদের ট্রেড ইউনিয়ন করার অধিকার দিন এবং অন্যদিকে এই সমস্ত জিনিস বন্ধ করার জন্য এগিয়ে আসুন। আমি বিশ্বাস করি, এখনও যদি দৃঢ়তার সঙ্গে এর বিরুদ্ধে রুখে দাঁড়ান, আপনি যদি সমস্ত দলমত-এর উর্দ্ধে একজন এ্যাডমিনিস্ট্রেটার হিসাবে একটা নিরপেক্ষ ভূমিকা নিয়ে দাঁড়ান, আমি মনে করি পশ্চিমবাংলাকে এই অবস্থা থেকে ফিরিয়ে আনা সম্ভব, পশ্চিমবাংলার শিল্পাঞ্চলে শান্তি ফিরিয়ে আনা সম্ভব। আমি মনে করি পশ্চিম-বাংলাকে আমরা একটা নুতন দিকে এগিয়ে নিয়ে যেতে পারি। আমরা এখন বিশ্বাস করি তাহলে শুধু মাত্র যে শান্তি ফিরে আসবে তা নয়, এতে উৎপাদন বাড়বে। শুধু মাত্র মহল্লাগুলোতে, এবং শিল্পাঞ্চলে শান্তি ফিরে আসবে না, পশ্চিমবাংলার সার্বিক মঙ্গল হবে। এই আবেদন আপনার কাছে রাখবো। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Ghiasuddin Ahmad :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারপ্রাপ্ত পুলিশমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এই সভায় পেশ করেছেন তাকে সমর্থণ করে আমার বক্তব্য আমি রাখছি। পুলিশী ব্যবস্থা সব দেশেই বর্তমান আছে। পুলিশের কাজ নিপীড়িতদের রক্ষা করা, দুর্বলকে রক্ষা করা, সামাজিক ন্যায়বিচার অক্ষুন্ন রাখা। গত বছর আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এই বিধানসভায় পুলিশের কাছে আবেদন জানিয়েছিলেন যে ব্রিটিশ যুগের শাসনের মনোবৃত্তি পুলিশকে ত্যাগ করতে হবে। নিপীড়িতদের পাশে দাঁড়িয়ে তাকে রক্ষা করতে হবে। তারা এই দেশের সন্তান এবং অন্ন সংস্থানের সঙ্গে সঙ্গে জনগণের সেবা করা তাদের একটা পবিত্র কর্তব্য। এই দৃষ্টিকোণ থেকে আমরা চিন্তা করবো, পুলিশ তাদের কাজ যথাযথভাবে পালন করছে কি না। আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার চাপড়া থানা, এটা একটা সীমান্তবর্তী এলাকা। এই এলাকায় দেশ বিভাগের পর থেকে চুরি, ডাকাতি, রাহাজানি, স্মাগলিং, গরু চুরি লেগেই আছে। এটা চিরকাল ধরে চলে আসছে, কখনও কমছে, কখনও বাড়ছে। এই এলাকায় অসামাজিক ঘটনা এত বেশী বৃদ্ধি পেয়েছে যে সেখানকার লোকেদের তিষ্ঠানো দায় হয়ে পড়েছে। কৃষ্ণপক্ষের কোন কোন রাতে একটা-দুটো ডাকাতি হচ্ছেই, এই

ডাকাতগুলি অত্যন্ত সশস্ত্র, তাদের কাছে আগ্নেয়অস্ত্র পর্য্যন্ত থাকে, বাধা দিতে গিয়ে অনেকে প্রাণ হারিয়েছে। আমরা জানি গত ফেব্রুয়ারী মাসে সশস্ত্র বি, এস, এফ, কর্মচারীদের কাছ থেকে দুটো রাইফেল দুর্বৃত্তরা ছিনতাই করে। তেহট্ট থানার নন্দীপুরের কাছে প্রহরারত পুলিশের মধ্যে দুটো পুলিশকে খুন করে তাদের কাছ থেকে রাইফেল ছিনতাই করবার চেষ্টা করে। অবশ্য সে চেষ্টা তাদের ব্যর্থ হয়েছিল। সশস্ত্র পুলিশদের যেখানে এই অবস্থা তাহলে সেখানে জনগণ যে সন্ত্রাসের মধ্যে দিয়ে জীবন যাপন করছেন, এঠা সহজেই অনুমান করা যায়। সেই জন্য এই দিকে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্য-মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যদিও মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর প্রারম্ভিক ভাষণে বলেছেন যে জনসাধারণের সক্রিয় ও স্বতঃস্ফুর্ত সহযোগিতা ছাড়া পুলিশের পক্ষে আইন-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব উপযুক্তভাবে পালন করা সম্ভব নয়। কিন্তু আমি বলতে চাই যে জনগণের স্বার্থে যখন কোন সিক্রেট ইনফর্মেশন দেওয়া হয় তখন আমরা দেখি যে সে কাজ হবার আগেই সেই সিক্রেট ইনফর্মেশন কি ধরনের সেটা বাজারে প্রচার হয়ে যায়। পুলিশ এ সম্পর্কে ঠিকমত গোপনতা অবলম্বন করেন না। তারপর আমরা আশা করবো মাননীয় পুলিশমন্ত্রী বর্ডার সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করবেন সেটা তাঁর জবাবী ভাষণে বলবেন। এই কটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ॥

**Shri Bimal Paik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশের জন্য কিছু টাকার ব্যয়বরাদ্দ করবার দাবী করে, আমাদের কাছে কিছু টাকা চেয়েছেন। এখন একটা ইসু যে যদি মনে করে থাকি পুলিশ দেশে দরকার তাহলে নিশ্চয়ই তিনি যে দাবী করেছেন সেটাকে সমর্থন করব। আর যদি মনে করি থাকি যে না প্রয়োজনীয়তা কিছু নেই, পুলিশের দরকার নেই তাহলে নিশ্চয়ই সে টাকা আমরা দেব না। পশ্চিমবঙ্গের ভাগ্যই বলুন আর দুর্ভাগ্যই বলুন, পশ্চিমবাংলার মানুষ পুলিশকে তিন ভাগে দেখবার সুযোগ পেয়েছে। ১৯৬৭ সালের আগে যখন পুলিশ সক্রিয় ছিল, ১৯৬৭ সালের পর ১৯৬৯ সাল পর্য্যন্ত যখন পুলিশ নিষ্ক্রিয় ছিল আবার ১৯৭২ সালের পর থেকে পুলিশ অধিক সক্রিয় হয়েছে, এই তিন অবস্থায় পুলিশকে দেখবার সুযোগ পশ্চিমবাংলার মানুষের হয়েছিল। এখানে একটু আগে মাননীয়া সদস্যা শ্রীমতী গীতা মুখার্জী খবরের কাগজের কতকগুলি ঘটনা তুলে ধরলেন, তিনি বললেন চুরি চলছে, ডাকাতি চলছে, রাহাজনি চলছে, খুন চলছে এবং তিনি প্রশ্ন করেছেন তাহলে ১৯৬৭ সালের সঙ্গে আজকে ১৯৭২ সালের পার্থক্যটা কোথায়? এ কথা সত্য যে চুরিও চলবে, ডাকাতি চলবে, কিন্তু ১৯৭২ সালে সিদ্ধার্থশঙ্কর রায় প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তোমরা শান্তিতে থাকবে, চুরি ডাকাতি যাই হোক না কেন মানুষের মনে সেই ভয় নেই যে সে একটু পরে বাড়ী যেতে পারবে না, আজকে বাড়ী যাবে ভয় নাই, একটু বেড়াতে যাবে সন্ত্রাস নাই। ১৯৬৭ সালে কি হয়েছিল তা আমি মাননীয়া গীতা মুখার্জীকে একটু আপনার মাধ্যমে জিজ্ঞাসা করছি তিনি একজন সদস্যা, আজকে বিধানসভার ঘরে ঢুকতে তাঁর কোন অসুবিধা হচ্ছে কি? ১৯৬৭ সালে কি হয়েছিল মাননীয়া অধ্যক্ষ মহাশয়, মাননীয় মৃত্যুঞ্জয় ব্যানার্জী এখানে নেই, এখন, তিনি ঐ উত্তর পাশের গেট দিয়ে যাবার সময় পুলিশের সামনে তাঁকে অপমান করা হয়, তাঁর জামা ছিড়ে দেওয়া হয়েছিল, অথচ পুলিশ তাঁকে কোনরকম সাহায্য করল না। সেদিন এমন ছিল যে একজন বিধান-সভা সদস্যও সেদিন নির্ভয় সভায় আসতে পারতেন না।

[4-30—4-40 p.m.]

এক্ষেত্রে আমি আমার জীবনের একটা ঘটনার কথা বলব। ১৯৬৭ সালে আমি প্রথম এম, এল, এ, হই— তখন আমার মনে খুব আনন্দ— তার পূর্বে আমি কোনদিন বিধানসভায় আসিনি। বেলা সাড়ে ৯টার সময় আমি বাড়ীতে ঘুরে এসে দেখি আমার বাড়ীতে স্ত্রী কাঁদছেন। তিনি ঠাকুরের কাছে মানত করে এসেছেন। আমি তাঁর কান্না দেখে জিজ্ঞাসা করলাম তুমি কাঁদছ কেন? সে বলল কাল তমি বিধানসভায় যাচ্ছ ভালোয়-ভালোয়

যাতে ফিরে আসতে পার সেজন্য ঠাকুরের কাছে মানত দিয়ে এসেছি। যে বিধনাসভায় আমার জন্য মানুষের এত আগ্রহ সেখানে আমার স্ত্রীর চোখের জল। এই জল আমার স্ত্রীর একার নয়, এই জল বাংলাদেশের কোটি কোটি নারীর। স্বামী বাহিরে গেছেন স্ত্রী সেখানে ঠাকুরের কাছে মানত দিচ্ছে স্বামী যেন ভালোয়-ভালোয় ফিরে আসে। এরকম অবস্থা সেদিন ছিল। "সিদ্ধার্থশঙ্কর যুগ যুগ জিও" এই কারণের জন্য নয়, বাংলাদেশের মানুষের মন থেকে সন্ত্রাস, ভীতি তিনি দূর করতে পেরেছেন বলে যে ব্যয়বরাদ্দ তিনি চেয়েছেন সেই টাকা পরিপূর্ণভাবে দিলে দেশের মঙ্গল হবে। আর একটি কথা আপনি জানেন ১৯৭৩ সালে ক্রিমিন্যাল প্রোসিডিওর কোড এ্যামেন্ড হয়েছে তার ফলে পুলিশের উপর যে কমিটি এনকোয়ারি ছিল সেটা এখন আর নেই। পুলিশের উপর দায়িত্ব অনেক আছে। তাদের মধ্যে খারাপ লোক আছে এটাও আমরা জানি। কিন্তু সি,পি,আই, আর, এস, পি,-কে বলব পুলিশের দুর্নীতির বিচার আমরা করব। পুলিশকে নিষ্ক্রিয় করে রাখলে দেশের কি অবস্থা হবে সেটা আপনারা জানেন। আমি একটা কলেজের অধ্যাপক। আমার কোন ছাত্র আমাকে প্রণাম করতে এলে আমি দূরে সরে যেতাম, মনে করতাম বোধ হয় বোমা মারবে। এই কটি কথা বলে মুখ্যমন্ত্রী মহাশয় যে বরাদ্দ চেয়েছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Manik Lal Besra** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশের যে ব্যয়বরাদ্দের দাবী করেছেন তাকে সমর্থন করছি। দেশ স্বাধীন হয়েছে, কিন্তু পুলিশের জুলুম, অত্যাচার, অব্যাহতভাবে আছে। বরং কোন কোন ক্ষেত্রে বৃটিশ যুগের নিপীড়নকে ছাড়িয়ে গেছে। যেমন গোধূলিয়ায় হরিজন নারীদের উপর পুলিশের যে নির্মম অত্যাচার হয়েছিল, সেরকম ঘটনা বৃটিশ সরকারের আমলেও হয়নি। এই সরকার তার তদন্ত যথাযথভাবে করেন নি এবং কোন শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করেন নি। এই কথা স্মরণ করে আমি দুঃখ অনুভব করছি। পুলিশের দুর্নীতি ও ঘুষ নেবার প্রবৃত্তি স্বাভাবিক হয়ে গেছে। এমন অনেকগুলি ক্ষেত্র আছে যেখানে মানুষ ঘুষ দিতে বাধ্য হয়। যেমন কোন কেস-এর তদন্ত করে চার্জ সিট ফর্ম করার ক্ষমতা থানার বড়বাবুর আছে। চার্জ সিট যদি গোলমেলে হয় তাহলে সমস্ত কেস উল্টে যায়। সেজন্য বড়বাবুকে সন্তুষ্ট করে চার্জ সিট গঠন করার জন্য ঘুষ দিতে হয়। এমন অনেক প্রমাণ আছে যেখানে আসামী কিছু ঘুষ নিয়ে এফ,আই,আর, থেকে আসামীর বাদ দিয়ে দিচ্ছে। আমি কতকগুলি আধা পুলিশের কথা বলতে চাই, এরা পুলিশ নয় কিন্তু আধা পুলিশ এবং আধা পুলিশ বলেই হয়ত আমার বক্তব্য অপ্রাসঙ্গিক মনে হতে পারে। যেমন এন, ভি, এফ, এরা পুরো পুলিশ নয়। এদের পুলিশের ট্রেনিং আছে, রাইফেল ট্রেনিং আছে, এদের পুলিশের কাজে ব্যবহার করা হয়। কিন্তু যেখানে একজন সি, পি, এফ, বেতন পান ১৬৫ টাকা সেখানে একজন এন, ভি, এফ, ১৩৫ টাকা বেতন পায়। আবার সমস্ত এন, ভি, এফ, পার্মামেন্ট নয়। বিশ্বকর্মা ব্যাটেলিয়ান-এর স্বেচ্ছাসেবক পার্মানেন্ট। এই এন, ভি, এফ, শুধু পুলিশের কাজ নয়, সমস্ত রকম কাজ করেন। যেমন গতবারে ডক শ্রমিকরা যখন ধর্মঘট করেছিলেন তখন এই এন, ভি, এফ, স্বেচ্ছাসেবকরা জাহাজের মাল খালাস করেছিলেন। হোমগার্ড, এরা আধা পুলিশ, এরা চেক পোস্টে বর্ডারে পুলিশের কাজ করে, ট্রেনে বাসে এরা তল্লাসির কাজ করে যেগুলি পুরাপুরি পুলিশের কাজ, কিন্তু এদের পুলিশের স্বীকৃতি দেওয়া হয় না। চৌকিদার এবং দফাদার, এরা নামে পঞ্চায়েতের কর্মচারী কিন্তু আসলে ওরা পুলিশের কর্মচারী। রিলিফ কোনদিন বিলি হবে এই খবর দেওয়া এবং জন্ম মৃত্যুর খবর থানায় পৌঁছে দেওয়া এছাড়া অঞ্চলের কোন কাজ করে না। অথচ এদের মাইনের অর্ধাংশ পঞ্চায়েতকে বহন করতে হয়। সেজন্য আমি বলতে চাই এন, ভি, এফ, হোমগার্ড, দফাদার, চৌকিদার এদের পুলিশ বিভাগের অন্তর্ভুক্ত করা হোক এবং এই বিভাগের সমস্ত সুযোগ সুবিধা এবং প্রয়োজন-ভিত্তিক মাইনে এদের দেবার দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Barid Baran Das :**

মিঃ স্পীকার, স্যার, মাননীয় স্বারাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্র বিভাগের ব্যয়-বরাদ্দের অনুদান এখানে চেয়ে যে প্রস্তাব রেখেছেন আমি তার সমর্থনে বক্তব্য রাখছি। আমরা ছাত্রাবস্থায় শিক্ষা খাতে বেশী ব্যয়-বরাদ্দের দাবি রাখতাম এবং পুলিশ ব্যয়-বরাদ্দ যত কম হয় তার দাবী রাখতাম। কিন্তু আজকে আলোচনায় যোগদান করে এই বাজেটকে সমর্থন করতে হচ্ছে এই কারণে যে বাজেট এখানে রাখা হয়েছে তাকে পূর্ণ সমর্থন জানাতে গিয়ে বর্তমানকালে বৈজ্ঞানিক পদ্ধতিতে বটলনেকগুলি দূর করতে গেলে পুলিশ প্রশাসনের যে পারফর্মান্স সেটা খুজে বের করতে হয়। আজকে পুলিশ প্রশাসন বর্তমান সময় অনুযায়ী জনগণের প্রয়োজন অনুযায়ী কতটুকু গণমুখী হতে পারে সেটাই প্রাধান্য পাওয়া উচিত। পুলিশ প্রশাসনে ৩টি র‍্যাংক আছে ফিল্ড ওয়ারকার্সদের এবং ১১টি র‍্যাংক আছে সুপার-ভাইজারী করবার জন্য। প্রশাসনে যে ৩টি র‍্যাংক আছে মাঠে কাজ করবার জন্য সেই প্রশাসন ব্যবস্থা বদলানর প্রয়োজন রয়েছে। আজকে পুলিশকে নানা জন নানাভাবে সমালোচনা করে থাকে, কিন্তু একটা কথা সব সময় মনে রাখতে হবে পুলিশে যারা কাজ করেন তাঁর আমেরিকা, রাশিয়া থেকে আসেননি, তাঁরা আমাদের ঘরের ছেলে। আজকে পুলিশ প্রশাসনের মধ্যে যে বটলনেকস আছে তাকে আইডেন্টিফাই করা দরকার। এরজন্য পুলিশের মধ্যে হতাশা দেখা দিচ্ছে। আজকে পুলিশকে কতকগুলি সুযোগ সুবিধা দেবার প্রয়োজন আছে। অতীত দিনের একটা ঘটনার কথা উল্লেখ করছি যুক্তফ্রন্টের আমলে দক্ষিণ বাংলার একটা থানার একজন পুলিশ অফিসার একটা খুনের মামলার তদারক করছিলেন। তদানীন্তন সরকারের উর্ধতন কর্তৃপক্ষ বললেন এই মামলা ড্রপ করে দিতে হবে। সেই পুলিশ অফিসার অস্বীকার করলেন, এক মাসের মধ্যে চার্জসিট দাখিল করলেন এবং তারপর ছুটি নিয়ে বাড়ীতে বসে রইলেন যাতে তাঁকে শাস্তি দিতে না হয়। দেখা যাচ্ছে সেই পুলিশ অফিসারের কাছে কংগ্রেস আমলেও আজ পর্যন্ত জাস্টিস পোঁছায়নি, আজকে সে প্রোমোসান পেয়ে পুলিশ অফিসার হবার সুযোগ পায়নি।

[4-40—4-50 p.m.]

বর্ধমানের সাঁইবাড়ীর মামলার সঙ্গে জড়িত যে পুলিশ অফিসার তার প্রোমোসান হয়েছে—ডিমোসন হয়নি। এই হাউসে অনেকে রেকর্ড করিয়েছেন কংগ্রেসের অন্তর্কলহের কথা। ১৯৭২ সালের আগস্ট মাসে উত্তর কোলকাতাকে একজন ছাত্রনেতাকে গ্রেপ্তার করে উত্তর কোলকাতার একটি থানার পুলিশ অফিসার যে জঘন্য কাজ করে কংগ্রেসের অন্তর্কলহকে বাড়িয়ে দিয়েছিলেন সেই পুলিশ অফিসার আজকে প্রোমোটেড হয়েছে এবং তিনি আরও ভালও থানায় গিয়েছেন। উত্তর কোলকাতায় একজন যুবক খুন হওয়ার পর আমরা বিধানসভার কয়েকজন সদস্য তাকে অপসারণের দাবী তুলেছিলাম কিন্তু সেই পুলিশ অফিসার আজও সেই থানায় রয়েছে। আমি মনে করি বটলনেকস্ দূর করবার প্রয়োজনীয়তা আছে। মাননীয় স্পীকার মহাশয়, আমি বলছি আমাদের পুলিশ বিভাগের ইনটেলিজেন্স বিভাগটিকে ঢেলে সাজবার প্রয়োজন আছে। কারণ গত বছর ডিসেম্বর মাসে যখন বাস ভাড়া নিয়ে আন্দোলন হল তখন আমরা দেখেছি কোলকাতার হেড-কোয়ার্টারের সামনে, রাজ্যের মহাকরণের সামনে বিরাট জনতা হাজির হল এবং পুলিশের ইনটেলিজেন্স ব্রাঞ্চ টোট্যালি ফেইল করল। এই যে জনতা এসে হাজির হল তার ফলে দেখেছি কোলকাতার পথে পথে ব্যারিকেড হয়েছে এবং কোন প্রোটেকসান সাধারণ মানুষের কাছে দেওয়া হয়নি। কোন সংবাদ সাধারণ মাপুষের কাছে পোঁছে দেওয়া হয়নি। কি কারণে এটা হয়েছে যার সর্বাঙ্গীণ তদন্ত হওয়া দরকার। আজকে আমাদের পুলিশ আধুনিক হয়েছে, আজকে কন্সটেবলের পকেটে পিস্তল রয়েছে। কিন্তু বেদনার সঙ্গে বলছি উত্তর কোলকাতার সেই যুবক খুনের রহস্যের তদন্ত আজও হোল না, অজিত বিশ্বাস এবং উত্তর কোলকাতার জননেতা নেপাল রায়ের হত্যার তদন্ত হল না, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের উপাচার্য গোপাল সেনের হত্যার তদন্ত হল না। আমি মনে করি এগুলি বিশেষভাবে দখবার প্রয়োজন আছে। আজকে পুলিশ বাহিনীর মধ্যে অনেক প্রশ্ন দেখা দিয়েছে এবং

আমি তার একটি ঘটনা বলছি। বি, টি, রোডে একজন পুলিশ কন্সটেবল খুন হবার পর আমরা দেখলাম পুলিশের ভেতর একটা মিনি বিদ্রোহ হয়েছিল। অনেকে হয়ত বলবেন এটা দুঃখ এবং বেদনার জন্য পুলিশের একটা বাহিনীর অভ্যুত্থান হয়েছিল। যে কন্সটেবল মারা গেছেন তাঁর জন্য আমরা অনুতপ্ত। কিন্তু ওই ব্যাটেলিয়ান ওই বি, টি, রোডে বেশ কয়েকবার এই ধরনের ঘটনা ঘটিয়েছে। কেন তারা এটা ঘটিয়েছে সেটা আমাদের দেখা দরকার। তারপর, আজকে কোলকাতা শহরে নানা জায়গায় একটা খেলা দেখতে পাচ্ছি যেটা কোলকাতার জনজীবনকে পঙ্গু করছে এবং তার নাম হচ্ছে সাট্টা খেলা। আমরা লক্ষ্য করছি কোলকাতার যুবকরা এমন কি মেয়েরা পর্যন্ত পথে ঘাটে এই খেলার শিকার হচ্ছে এবং বস্তি অঞ্চলের বহু পরিবার এই সাট্টা খেলার জন্য নিঃস্ব হয়ে গেছে। এই ব্যাপারে উর্ধতন কর্তৃপক্ষের কাছে বার বার বলেছি কিন্তু কোলকাতা থেকে এই সাট্টা খেলা বা ঘোড়দৌড়কে দূর করা যায়নি। এই সাট্টা যে দুর্দান্ত জুয়াখেলা সেটা প্রমাণিত হয়েছে কাজেই একে ইমিডিয়েটলী বন্ধ করতে হবে। আটক আইন সম্বন্ধে অনেকেই বলেছেন। আপনি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা কথা বলছি তিনি যদি ছেলে গিয়ে তদন্ত করেন তাহলে দেখবেন আটক আইনে যে সমস্ত উগ্রপন্থীকে ধ্বংসাত্মক কার্য-কলাপের জন্য গ্রেপ্তার করা হয়েছে তাদের মধ্যে যারা জিরো থেকে ১০০ হয়েছে বা ৫০ থেকে ১০০ হয়েছে সেইসব এক্সট্রিমিস্টরা হাতে পায়ে ধরে তদবির করে বেরিয়ে আসছে, কিন্তু যারা ৫০ থেকে জিরো হয়েছে, যারা এক্সট্রিমিস্ট মুভমেন্টকে ঘৃনা করছে তারা আজকে জেলে পচে মরছে। আমি দেখতে পাচ্ছি এটা একটা অদ্ভুত ম্যানিপুলেসন সুরু হয়েছে। জেল থেকে যে সব এক্সট্রিমিস্টরা বার হচ্ছে তারা প্রশাসনের কারচুপির মাঝখান দিয়ে আবার নূতন করে সন্ত্রাস সৃষ্টির চেষ্টা করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি আটক আইন প্রয়োগের সময় কতকগুলি জিনিসের উপর লক্ষ্য রাখা দরকার। অধিকাংশ আটক আইন আদালতে বাতিল হচ্ছে, কিন্তু সেই আইনকে গোষ্ঠীগত রাজনৈতিক কারণে কোথাও কোথাও প্রয়োগ করা হচ্ছে এবং তার ফলে আমাদের দলের ভেতর মতান্তর হচ্ছে, দলে দলে মতান্তর হচ্ছে। একথা বলে এই ব্যয়বরাদ্দের প্রতি সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Srimati Ila Roy** :

মাননীয় স্পীকার মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবী উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করে দুই একটি কথা বলতে চাই। পুলিশ রাষ্ট্রের সব চেয়ে ইম্পরট্যান্ট ডিপার্টমেন্ট। পুলিশ রাষ্ট্রের শান্তি-শৃঙ্খলা রক্ষার জন্য এবং নানাবিধ কাজের জন্য সব সময় তৎপর থাকতে হয়। পুলিশ যদি রাষ্ট্রের চোর ডাকাত এবং মুনাফাখোরদের সঙ্গে সংযোগ করে থাকে তাহলে রাষ্ট্রের ক্ষতি হয়। সেজন্য আমি বলব রাষ্ট্রের শান্তি-শৃঙ্খলা এবং নানাবিধ শুভ কাজের জন্য পুলিশের তত্পরতার প্রয়োজন। আজকে আমাদের মাননীয় সদস্যরা বলছেন যে দেশের শান্তি নষ্ট হচ্ছে। কিন্তু স্যার, দু বছর আগে আমরা দেখেছি এবং আপনিও নিশ্চয়ই জানেন যে বাংলাদেশের বুকে নানাবিধ অশুভ শক্তি দেখা দিয়েছিল। মাঠে, গ্রামে, বা সহরে কোথাও যাবার উপায় ছিল না। ছেলেরা স্কুলে গেলে তাদের মায়েদের চোখে জল পড়ত। স্বামী অফিসে গেলে যতক্ষণ না ফিরত ততক্ষণ গৃহিনীদের অশান্তিতে ভুগতে হত। কিন্তু আজকে আমরা দেখছি আমাদের পুলিশ শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে এনেছে। তবু আমি বলতে চাই পুলিশের আরও তৎপরতার সহিত কাজ করতে হবে। কারণ আজকে একটু একটু করে দেশের ভিতর অরাজকতা দেখা যাচ্ছে সেজন্য পুলিশকে আরও তীক্ষ্ণভাবে দৃষ্টি দিতে হবে, এবং আরও ভালভাবে কাজ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৪৯ সালে স্বর্গীয় বিধান চন্দ্র রায় মহাশয় পুলিশে মহিলা বাহিনী সৃষ্টি করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত সেই মহিলা পুলিশদের কোন প্রমোশন হয়নি। আমি দাবী করব এই মহিলা বাহিনীদের মধ্য থেকে এ, সি, ডি, সি এবং উচ্চ পর্য্যায়ে প্রমোশন দিতে হবে, তারা যাতে বড় অফিসার হতে পারে। এবং আরও মহিলাদের পুলিশের কাজে নিযুক্ত করার জন্য আমি দাবী করছি। আজকে দেশে একটু একটু গোলমাল সৃষ্টি হচ্ছে সেজন্য বড় বড় অফিসার যাতে ছোট

ছোট অফিসারদের উপর নজর রাখে এবং পুলিশের মধ্যে শৃঙ্খলা এবং নানাবিধ যে সমস্য আছে তার দিকে দৃষ্টি দেন, এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Shibapada Bhattacharjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যুক্তফ্রন্টের স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতিবাবু পুলিশ বিভাগকে নিষ্ক্রিয় করে এবং তাদের পার্টি ক্যাডারের উপর ডিপেন্ড করে তিনি ডুবেছিলেন। এবং পশ্চিম-বঙ্গের আজকে স্বরাষ্ট্রমন্ত্রী পুলিশকে অধিকতর সক্রিয় করে পশ্চিমবাংলার মধ্যে এবং মন্ত্রীসভার মধ্যে বিপদ ডেকে আনছেন। কেন একথা বলছি, আমরা দেখছি পুলিশকে অধিকতর সক্রিয় করার সাথে সাথে বিপদ দেখা দিচ্ছে। গুজরাট থেকে বিহার যে দক্ষিণ-পন্থী-- প্রতিক্রিয়াশক্তি আজকে সমস্ত ভারতবর্ষে আঘাত হানতে আরম্ভ করেছে, কিন্তু পশ্চিমবঙ্গে জনসংঘ এবং স্বতন্ত্র পার্টি নাই কিন্তু পশ্চিমবাংলার একচেটিয়া পুঁজিপতি এবং জোতদাররা আজকে পুলিশ বিভাগকে তাদের কবজার মধ্যে এনে সরকারের সমস্ত নীতিকে বানচাল করবার জন্য চেষ্টা করছেন। আজকে গ্রামাঞ্চলে-- এটা আমার কথা নয় কংগ্রেসের বহু সদস্য তারা বারবার ঘোষণা করছেন যে গ্রামাঞ্চলের থানার ও,সি'রা বিভিন্ন জায়গায় ধান কাটার সময় কৃষকদের পক্ষে না থেকে জোতদারদের পক্ষে থাকছেন, এবং গ্রামের সব সমাজবিরোধীদের সঙ্গে তারা জড়িত। বহু অঞ্চলে দেখা যাচ্ছে যে বিশেষ করে সহর অঞ্চলে থানার ও,সি'রা সাট্টা জুয়ো প্রভৃতি কার্য্যকলাপের সঙ্গে যুক্ত থাকছে। তাদের কাছ থেকে নিয়মিত টাকা নিচ্ছে। তারা সমাজবিরোধীদের প্রশয় দিচ্ছে এবং সমাজবিরোধী কাজে পুলিশ তাদের নিয়োজিত করছে।

[4-50—5 p.m.]

কারণ আজকে সাধারণভাবে আমরা অনেক জায়গায় দেখছি হয়ত পুলিশ মালিকের হয়ে লড়ছে না কিন্তু পুলিশের আশ্রিত এই সমাজবিরোধীরা আজকে মালিকের হয়ে বিভিন্ন থানায় এইভাবে লড়াই করছে। এইভাবে তারা লড়ছে পুলিশ তার উপরে নিষ্ক্রিয়তার ভূমিকা পালন করছে। আমরা তাই বারবার এই দাবী করেছি যে থানার ও,সি'দের হাতে যে প্রচুর ক্ষমতা রয়েছে সেই প্রচুর ক্ষমতাকে কন্ট্রোল করার মত এস,ডি,পি,ওঃ অনেক জায়গায় পারছেন না। আমরা বসিরহাটে গিয়েছি, বসিরহাটে ধান কাটার সময় আমরা দেখেছি ঐ হাসনাবাদ হিঙ্গলগঞ্জ থেকে আরম্ভ করে গোসভায় বিভিন্ন জায়গায় ও,সি'রা কিভাবে সেখানে জোতদারদের সাথে ঐ ধান কাটায় তাঁরা নেমে পড়েছিলেন. সেখানকার এস,ডি,পি,ও, বারবার চেষ্টা করলেন এদের কন্ট্রোলে আনার জন্য কিন্তু তাঁর সেই ক্ষমতা দিয়ে তিনি তা করতে পারেন নি। পরবর্তীকালে আমরা উপরতলায় ইনটারভিন করে তাদেরকে কিছুটা পরিবর্তন করতে পেরেছি এবং আজকে আমরা এটা দেখতে পাচ্ছি যে বিভিন্ন জায়গায় যে উপরতলার অফিসাররাও ঐ যে ও,সি'রা বিভিন্ন জায়গায় সহরাঞ্চলে একচেটিয়া পুঁজীদের কবজায় চলে যাচ্ছে এবং ওখানে গ্রামাঞ্চলের ও,সি'রা আজকে যে জোতদারদের কবজায় চলে যাচ্ছে অবিলম্বে যেটা আমরা বারবার দাবী করেছি যে থানাতে যদি কমিটি না হয়, ও,সি'র ক্ষমতাকে যদি খর্ব করা না হয় তাহলে পশ্চিমবঙ্গে বিপদ ঘনিয়ে আসছে, দক্ষিণপন্থী প্রতিক্রিয়া তাকে সংহত করছে এবং তার জন্য আমরা বলেছি যে মিসার ঠিকমত প্রয়োগ আজকে হচ্ছে না। আমরা তার জন্য বার বার দাবী করেছিলাম যে অন্ততঃ জেলাস্তরে একটা কমিটি আপনারা করুন যাতে ঐ ও,সি'রা আজকে যেভাবে জোতদারদের বিরুদ্ধে মিসা না করে বা সমাজবিরোধীদের বিরুদ্ধে মিসা না করে সাধারণ মানুষের উপর মিসা করছে সেইজন্য আমি বলেছিলাম যে জেলা স্তরে একটা অন্ততঃ কমিটি হোক যাতে মিসার অপব্যবহার আজকে না হতে পারে। কিন্তু আজকে এই বিপদ আমরা দেখতে পাচ্ছি যে আজকে প্রতিক্রিয়া শক্তি গ্রামে এবং সহরাঞ্চলে তারা বিভিন্ন থানার ও,সি'কে কন্ট্রোল করছে, সমাজের যে ক্লেদ, পঙ্কিলতা তা রয়ে যাচ্ছে, সমাজ-বিরোধীরা অবাধ রাজত্ব আজকে করছে। এর আগে সন্ত্রাসের রাজত্ব ছিল কেনা মানে কিন্তু আশা করেছিলাম যে আজকে ঐ সন্ত্রাসের পরিবেশ থেকে পশ্চিমবঙ্গের মানুষ মুক্তি

পাবে, ব্যক্তি সন্ত্রাসের হাত থেকে পশ্চিমবঙ্গের মানুষ মুক্তি পাবে কিন্তু আজকে এমন একটা বিপদ এসে যাচ্ছে, এই সমাজবিরোধীদের হাতে এত অস্ত্র আজকে রয়েছে যাতে আমরা কিছু কিছু আন্দোলন বা ধর্মঘটের ডাক দিয়ে দেখেছি, হরতালের ডাক দিয়ে আমরা দেখেছি যে অস্ত্র আজকে পশ্চিমবঙ্গে ব্যবহৃত হচ্ছে অবিলম্বে যদি এই সম্পর্কে ব্যবস্থা না হয় তাহলে কিন্তু পশ্চিমবঙ্গে বিপদ ঘনিয়ে আসবে। কেননা পশ্চিমবঙ্গে মানুষ তার বাঁচার জন্য, আজকে এই সমাজবিরোধীদের হাত থেকে বাঁচার জন্য বা এই একচেটিয়া পুঁজির হাত থেকে বাঁচার জন্য, জোতদারদের হাত থেকে কৃষকদের বাঁচার জন্য তারা অন্য রাস্তা নিতে বাধ্য হবে। পুলিশ যেভাবে আজকে চলছে তাতে আজকে এই হচ্ছে থানা পর্যায়ের অবস্থা। আর একটা ব্যবস্থা আমাদের ছিল, আমরা বিধানসভায় একটা নূতন প্রস্তাব দিয়ে ক্রিমিন্যাল ইনটেলিজেন্স ব্রাঞ্চকে আলাদা একটা গঠন করেছি। কিন্তু আমি জিজ্ঞাসা করি এই সোর্সে টাকা এর মধ্যে খরচ করেছেন কিন্তু কয়টা সমাজ-বিরোধীদের তাঁরা আজ গ্রেপ্তার করেছেন। আজকে দেখতে পাচ্ছি একদিকে সি,আইডি, ডিপার্টমেন্ট অকেজো কেন না তাঁরা মনে করছেন এই যে নূতন ইনটেলিজেন্স ব্রাঞ্চ হয়েছে তাঁরা গ্রেপ্তার করবেন যার ফলে পশ্চিমবঙ্গে সমস্ত কিছু সাধারণ মানুষের জনজীবন আজকে একটা দারুণ বিপদের সম্মুখীন হয়ে আছে। অনেকে বলেন আর না বলেন এটা ঠিকই যে আজকে যে পর্যায়ে এসে দাঁড়িয়েছে, পশ্চিমবঙ্গ যেভাবে আজকে সমাজ-বিরোধীদের হাতে গিয়ে পড়েছে, অবিলম্বে যদি তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ না করা হয় তাহলে পশ্চিমবঙ্গের জীবনে কিন্তু শান্তি থাকবে না। যেভাবে বিভিন্ন ধরনের গণতান্ত্রিক আন্দোলনের উপর এই সমাজবিরোধী এবং পুলিশের এক অংশ তারা বিভিন্ন জায়গায়, গ্রামাঞ্চলে ও সহরাঞ্চলে, যেভাবে তাদের নিয়োগ করছে তাতে কিন্তু আমার মনে হয় পশ্চিমবঙ্গে শান্তি থাকবে না। কেন না এই আর্মস্ একটা প্রশ্ন আজকে পশ্চিমবাংলার মানুষের কাছে। মানুষের ব্যক্তি জীবনের নিরাপত্তা এসে দাঁড়িয়েছে যে আমি বাঁচবো কি বাঁচবো না। এটা তারা আশা করেছিল, এই মন্ত্রীসভা তাদেরকে প্রতিশ্রুতি দিয়েছিল যে এই বোধটা তারা অন্ততঃ আনতে পারবে। তার জন্য তাঁরা পদক্ষেপও নিলেন কিন্তু আমরা দেখলাম সেই পদক্ষেপ আজকে কার্যকরী হচ্ছে না। তাই আমরা বারবার এই কথা দাবী করছি এই যে সোর্স এই সোর্সটাকে পালটান। ইনটেলিজেন্স বিভাগ হোক, সি,আই,ডি বিভাগ হোক বা নূতন যে ক্রিমিন্যাল ইনটেলিজেন্স বিভাগ হয়েছে তার সোর্সকে পালটাতে চেষ্টা করুন।

কেন না আমি জানি, অনেকে বললেন গাড়ী নাই, আমরা জানি ইন্টেলিজেন্স ব্রাঞ্চ করা হয়েছে বিভিন্ন জায়গায় গাড়ী করে অফিসাররা ঘুরে বেড়াচ্ছে, যে সমস্ত সমাজবিরোধীদের গ্রেপ্তারের কথা রয়েছে, তাদের একজনকেও ধরা হচ্ছে না। একটা আগ্নেয়াস্ত্র উদ্ধার করতে পারছে না।

তৃতীয়তঃ, আর একটা খেলা আরম্ভ হয়েছে, মারাত্মক খেলা। নকশালদের নাম করে নিজেদের অপদার্থতা ঢাকবার চেষ্টা করছে। আমরা একথা বিশ্বাস করি না যে সহরাঞ্চলে নকশাল মুভমেন্ট গড়ে উঠতে পারে, সহরাঞ্চলে তাদের আস্তানা গড়ে উঠতে পারে। সহরাঞ্চলে গেরিলা ওয়ার সাকসেসফুল হতে পারে না। এটা আমার কথা নয়। এটা মাও সেতুং-এর কথা, চি গুয়েবারা, হোচিমিনের কথা। যাঁরা নকশাল আন্দোলন করেছিলেন, তাঁদের কথা। সুতরাং আমার যেটা মনে হচ্ছে সহরাঞ্চলে নকশাল মুভমেন্টের নাম করে কিছু কিছু পুলিশ অফিসার নিজেদের বদলী, প্রমোশন ইত্যাদি ব্যাপারে বিভিন্ন রকম চেষ্টা করছে। তা সত্বেও আমি মনে করি যে আজকে কোথাও যদি গেরিলা ওয়ার ডেভেলপ করে তার জন্য কজের দরকার আছে, মাস সাপোর্ট এবং করাপ্টেড মেশিনারীর দরকার আছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করব, আজকে হিউজ্‌মানি— আন-একাউন্টেড্ মানি যে কাজে নিয়োগ করা হয়, তা না করে আজকে ফ্রাস্ট্রেটেড যুবকরা যে পথে যেতে বাধ্য হয়, সেই কজ্ প্রতিরোধ করার জন্য এই টাকা ব্যয় করুন। আজকে দেখা যায় জোতদাররা পুলিশ অফিসারের সাহায্য নিয়ে গ্রামে কৃষকদের ধান কেটে নিচ্ছে সেই কৃষকদের কি অবস্থা দাঁড়াচ্ছে? আজকে সেই কজ্ যাতে না হয়, তার জন্য এই আন-একাউন্টেড মানি নিয়োগ করুন। আজকে যাতে সমাজবিরোধীদের হাত থেকে শিক্ষিত

যুবক শ্রমিক শ্রেণী রক্ষা পায়, সেই জন্য এই টাকা নিয়োগ করুন। যদি তা না করেন তাহলে জোতিবাবু অনেক ক্ষেত্রে পুলিশ বিভাগকে নিষ্ক্রিয় করে রেখে তাঁর দলের উপর নির্ভর করে যে অবস্থায় পড়েছিলেন, আমাদের মন্ত্রীও পুলিশকে অধিকমাত্রায় সক্রিয় করে, সেই অবস্থাতেই দাঁড়াচ্ছেন। এই যুব বাহিনী এবং মস্তানদের দিয়েই হিটলার তার নাজি বাহিনী তৈরী করেছিলেন। আজকে এখানেও প্রতিক্রিয়াশীলরা চেষ্টা করছে এই সব পুলিশ অফিসারদের ইমেন্স পাওয়ার-এর সঙ্গে যোগাযোগ করে মস্তান বাহিনী দ্বারা ভারতবর্ষের গণতান্ত্রিক আন্দোলনকে স্তব্ধ করে দিতে।

(সময়সীমা উত্তীর্ণ হওয়ায়, মাননীয় সদস্য আসন গ্রহণ করলেন।)

**Shri Chandra Kumar Dey :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশ বাজেট সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি রেখেছেন, সেই প্রসঙ্গে আমি আমার বক্তব্য রাখছি। আমার প্রথম কথা হচ্ছে, সমাজতন্ত্রের কথা শ্রীমতী ইন্দিরা গান্ধী ঘোষণা করেছেন, তাঁর সেই আদর্শে আমার বিশ্বাস আছে। যে সমাজতন্ত্রে আমরা লক্ষ্য স্থাপন করেছি, সেখানে পোঁছাতে গেলে, আমাদের যে সুষ্ঠু সবল শাসনতন্ত্র দরকার, তার মেরুদন্ড হচ্ছে পুলিশ বিভাগ, সেই পুলিশ আমাদের নাই। আমাদের যে পুলিশ বিভাগ রয়েছে, আমি মনে করি তা সম্পূর্ণ পক্ষপাতিত্ব দোষে দুষ্ট, সেটা আদর্শভ্রষ্ট এবং পঙ্গু হয়ে রয়েছে, পচে গিয়েচে, এবং পুলিশ বিভাগের যা করণীয় তা করতে পারছে না। আপনি ছোট থেকে বড় যে কোন ঘটনা দেখুন না কেন সেই ঘটনা থেকে পরিষ্কার বুঝতে পারবেন, মনে হবে পুলিশ নেই। আজকে গৃহস্থ বাড়ীতে চুরি হলে, পুলিশকে খবর দেয় না, সে জানে এতে কিছু হয় না। চুঁচুড়াতে পুলিশ লাইনে দুটি সিনেমা হল আছে, সেখানে ববি সিনেমার তিন টাকার টিকেট দুমাস ধরে ৫০ টাকায় বিক্রী হয়েছে, পুলিশ একটা লোককেও গ্রেপ্তার করতে পারেনি। আমাদের ত্রিবেণীতে হত্যাকান্ড ঘটল, আমরা জানালাম হত্যাকারী রাস্তায় ঘুরে বেড়াচ্ছে তাকে ধরেনি। অথচ আমাদের ওয়ারকার অফিস ঘরে কাজ করছে, তাকে ধরে নিয়ে যাওয়া হয়েছে। এস, পি'ক জানালাম, বললেন এ্যান্টি সোসালকে ধরা হবে। আমরা বললাম, এ্যান্টি সোসলকে রাস্তা থেকে ধরে নিয়ে যান, আগে ধরেননি কেন?

[5—5-10 p.m.]

৪ ঘন্টা পুলিশ তাদের ধরে রেখে তারপর তাদের ছেড়ে দেয়। আমি এস, পি'কে জিজ্ঞাসা করলাম যে তাদের আপনি এ্যারেষ্ট করলেন তো আবার ছেড়ে দিলেন কেন? আমি তো তাদের জন্য কোন সুপারিশ করছি না। কিন্তু তাদের ছেড়ে দেওয়া হল কেন? তাদের হ্যারাশমেট করবার জন্য করেছেন, আপনারা আমাদের ওয়ারকারদের ভয় খাওয়াবার জন্য করেছেন। সুতরাং আপনারা পক্ষপাতিত্ব করছেন। সমাজতন্ত্র যদি আমাদের প্রতিষ্ঠা করতে হয় তাহলে আমাদের সুষ্ঠু পুলিশী ব্যবস্থা করতে হবে। আজকে সুষ্ঠু পুলিশী ব্যবস্থা নেই। আমি কালকে আমাদের মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলেছিলাম যে আমাদের নির্বাচন হয়ে গেছে, সব ঘটনা মিটে গেছে, আমার কারো বিরুদ্ধে কোন অভিযোগ নেই। জনসাধারণ রায় দিয়েছে আমি জিতেছি। কিন্তু দেখা গেল যে ৪ ঘন্টার পর তাদের ছেড়ে দেওয়া হল। ফলাফল বেরবার বহু দিন পরে তাদের এ্যারেষ্ট করা হল। তাদের বিরুদ্ধে কোন ওয়ারেন্ট ছিল না— তাদের এক্সপ্লোসিভ এ্যাক্টে ধরা হয়েছে। আমি ভাবতে পারছি না যে ভদ্র ঘরের ছেলে তারা চাকরী করে খায়, ছেলেপুলে তাদের আছে, তারা কেন এক্সপ্লোসিভ এ্যাক্টে পড়তে যাবে। তারা কেন সে সব জিনিষ ব্যবহার করবে তাদের সংসার ছারখার হয়ে যাবে। আমি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে তাদের প্রতি যদি কোন অন্যায় বিচার করা হয় তাহলে অত্যন্ত দুর্ভাগ্যজনক হবে। আমি প্রতিশ্রুতি দিচ্ছি যদি তারা অন্যায় করে থাকে আমি আমার এম, এল, এ সিপ ছেড়ে দিতে রাজি আছি। আমি নিঃসন্দেহে বলতে পারি যে তারা কোন অন্যায় করেনি। তাদের যে সমস্ত অভিযোগে অভিযুক্ত করা হয়েছে তা কেবল হায়রানী করবার জন্য করা হয়েছে। সেখানে একটা

পক্ষকে অবলম্বন করে এই ঘটনা ঘটান হচ্ছে। আমি তাই বলে যাচ্ছি যে আমি আমার এম, এল, এ সিপ ছেড়ে দেবো। আমার দ্বিতীয় কথা হচ্ছে চুঁচুড়ার উপনির্বচনের কথা। যে কথা আমি না বলে থাকতে পারছি না। স্যার, অন্যায়কে আশ্রয় করে যদি কোন শাসনতন্ত্র হয় সে শাসনতন্ত্র লক্ষ্যাতে পৌঁছাতে পারে না। আমি ইন্দিরা গান্ধীর আদর্শে বিশ্বাস করি তাই আমি এই কথা বলছি। সমাজতন্ত্র যদি প্রতিষ্ঠা করতে হয় তাহলে ন্যায় এবং সত্য স্থাপন. করতে হবে এবং তার স্বার্থে সমাজকে পরিচালনা করতে হবে। আমরা সে ক্ষেত্রে দেখছি যে গণতন্ত্রকে রক্ষা করবার জন্য এই এ্যাসেম্বলীর সৃষ্টি হয়েছে। আমরা দেখেছি গণতন্ত্রকে হত্যা করবার জন্য সেখানে কি করা হয়েছে। লরি করে বাসে করে চুঁচুড়ায় ছেলেরা এসেছিলো। তারা হল্লা করেছিলো। সেখানে আমরা দেখেছি যে একটাও ছেলে ধরা পড়েনি। আমরা লরির নম্বর বাসের নম্বর দিয়েছিলাম। তারপর সেখানে খুন হয়েছে। সেখানে একটাও ছেলে ধরা পড়লো না। আমি এই সব অবাক হয়ে দেখছি। এই যদি গণতন্ত্র হয় তাহলে আমরা কোথায় গিয়ে দাঁড়াবো এই কথা আজ উপলব্ধি করতে পাচ্ছি না। আমি সেজন্য অনুরোধ করছি, আমাদের মুখ্যমন্ত্রী যিনি স্বরাষ্ট্র দপ্তরের অধিকর্তা তিনি যদি সত্যের স্বার্থে অন্যায়ের বিরুদ্ধে অগ্রসর না হন তাহলে পশ্চিমবাংলায় যে হতাশা এসেছে সে হতাশা থেকে মুক্ত হবে না। আমি এর পরে বলতে চাই যে আমাদের চুঁচুড়া বাঁশবেড়িয়াতে যে একশটা ইলেকসান বুথ হয়েছিল তার মধ্যে হুগলী গার্লস হাই স্কুল সেখানে যে বুথ হল সেখানে কি ঘটেছিল আপনি তা অনুসন্ধান করুন। আপনি অনুসন্ধান করে যদি মনে করেন যে আমার নির্বাচন বাতিল হবার তাহলে নিঃসন্দেহে আমি সরে যাবো। আমি জানি একথা ঠিক নয় যে সেখানে হঠকারিতা করে লুন্ঠন করে ভোটারদের ভোট দিতে দেওয়া হয়নি। আমার ইলেকসান চলে যাক আমি চাই সত্য থাক। আমি চাই এ ব্যাপারে একটা সত্য প্রতিষ্ঠিত হোক। যে সমস্ত পুলিশ অফিসার রয়েছেন তারা সকলেই অকর্মণ্য এই কথা আমি বলি না। আমার সকলের বিরুদ্ধে কোন অভিযোগ নেই। আমি জানি তাদের মধ্যে অনেক ভালো লোক আছেন। কিন্তু আমি জানি তাদের উপযুক্তভাবে কাজে করতে দেওয়া হচ্ছে না। আর একটা, জিনিষ লক্ষ্য করে দেখেছি— আমি অত্যান্ত দুঃখের সঙ্গে দেখছি যেখানে হাওড়া ষ্টেশানে মানুষেরা না খেতে পেয়ে পড়ে আছে অথচ আমরা দেখছি যে আমাদের এখানে এম, এল এ'দের মাহিনা ২৫০ টাকা থেকে ৪০০ টাকা করবার কথা বলা হয়েছে। আমরা আরো দেখতে পাই যেখানে আমরা খাবার দিতে পাচ্ছি না সেখানে লালবাজারের পুলিশ অফিসার-দের ঘর এয়ার কন্ডিসান করা হচ্ছে। কিন্তু কনস্টেবল যারা দায়িত্ব নিয়ে কাজ করে তাদের কোন নিরাপত্তা নেই। পুলিশ অফিসারদের মতন তারা প্রহরাধীন থাকেন না, তাদের জন্য কোন ব্যবস্থা হচ্ছে না। কন্সটেবল থেকে ডি, এস, পি পর্য্যন্ত যে মাহিনা পান আমরা অনেকেই জানি যে অনেক জায়গায় কুলির মাহিনা বা গেটম্যানের মাহিনা তার চেয়েও বেশী। যদি এই ব্যবস্থা আমরা দূর না করতে পারি তাহলে আমাদের সমাজ-তন্ত্র আসবে কি করে। আর এই সমস্ত পুলিশ অফিসাররা তারা তাদের কর্ত্তব্য পালন করবে কি করে। পুলিশের যে আদর্শ আছে সে আদর্শই বা প্রতিফলিত হবে কি করে তাই আমাদের নাগরিকদের যে মৌলিক অধিকার সে মৌলিক অধিকার তা রক্ষিত হবে কি করে। অপর দিকে আমরা দেখছি কিসের স্বার্থে এই সমস্ত পুলিশ অফিসাররা কাজ করে যাবে। আমি আবেদন করছি আমাদের যে অগ্রগতির পথে বাধা হচ্ছে এবং দলগত স্বার্থে আজকে তাকে নষ্ট করে দেওয়া হচ্ছে। আমরা চাই সুস্থ ও সবল নাগরিক করতে এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Md. Safiullah :**

অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় সদস্য চন্দ্র কুমার দে মহাশয় বললেন আমাদের সদস্যদের ভাতা বাড়ানো হয়েছে। আপনি জানেন হাউসে বিল পাশ না হলে ভাতা বাড়ে না। কাজেই ভাতা বাড়ানো হয়নি। আর আমরা সেটা চাই না।

**Shri Tuhin Kumar Samanta :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বাজেটের ব্যয়বরাদ্দ পেশ করেছেন তা সমর্থন করছি। আমি মুখ্যমন্ত্রীর একটা বক্তব্যকে সমর্থন করি। সব পুলিশ অফিসার অসৎ নয়। অনেক সৎ পুলিশ অফিসার আছেন, অনেক সৎ পুলিশ কর্মী আছেন। পশ্চিমবাংলাতে যদি পুলিশকে দেখার চেষ্টা করি তাহলে দেখবো প্রথমে যদি থানার চিত্র দেখি তাহলে দেখবো ঢাল নেই তরোয়াল নেই নিধিরাম সর্দারের মতো। কোন থানায় ঢাল নেই, আবার কোন থানায় তরোয়াল নেই একটা চিমড়ে পটকা পুলিশ কনস্টেবল একটা লাঠি নিয়ে আছে এবং তারই উপরে ডাকাত তাড়াবার দায়িত্ব থাকে, তারই উপরে চোর ধরার দায়িত্ব, তারই উপরে হয়তো সমাজবিরোধী ধরার দায়িত্ব থাকে। আমি বলছি না সব ও. সি, থাকেন না। অনেক ও. সি থাকেন না। আজকে এই চিত্র এই অবস্থা মুখ্যমন্ত্রীকে বললো। পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা যদি মজবুত হাতে গড়তে হয় পুলিশ প্রশাসন শুধু নয় পুলিশের সাজ সরঞ্জামের দরকার এবং পুলিশকে অত্যন্ত ওয়েল ইকুইপ্ট করতে হবে, ওয়েল ইকুইপ্ট না হলে চলবে না। বর্ধমানে যদি খুন হয় কলকাতা থেকে কুকুর গেলো তারপর খুনিকে ডিটেকট করা হবে। এই পরিস্থিতিতে ততক্ষণ খুনি হাওয়া, খুনি চম্পট। বাংলা, বিহার, উড়িষ্যা দিয়ে পাঞ্জাব চলে গিয়েছে। এর মধ্যে দিয়ে আমরা মনে করি না প্রকৃত অপরাধীকে সঠিকভাবে এবং দ্রুত পদ্ধতির মধ্য দিয়ে ধরা যেতে পারে। আমি একটা কথা বলতে চাই, একদিকে এটাও যেমন ঠিক কথা, অপরদিকে এটাও ঠিক কথা যে পুলিশ প্রশাসনকে নিরপেক্ষ হতে হবে। আজকে খুব দুঃখের কথা যদি কোন ও, সি, বা এস, আই মনে করেন তার রাজনৈতিক কোন আশ্রয় গ্রহণ করলে সেই হবে তার প্রভু, সেই হবে তার প্রটেকটার। এই হলে পুলিশ প্রশাসন সঠিকভাবে কাজ করতে পারে না। অনেক জায়গায় এস, পি, এবং ডি, এম'কে দুঃখ করতে শুনেছি যেখানে ও, সি বা এস, আই জানে কোন রাজনৈতিক দলের নেতাকে ধরলে তার ট্রান্সফার রদ হয় সেখানে তার এস, পি'কে বলার প্রয়োজন নেই, ডি, এমকে বলার প্রয়োজন নেই। সেইজন্য অনেক জায়গাতে তারা এস, পি'র অর্ডারের তোয়াক্কা করে না, ডি, এম-এর অর্ডারের তারা তোয়াক্কা করে না। উপরন্তু তারা রাজনৈতিক পক্ষ অবলম্বন করে, রাজনৈতিক পক্ষপুটে আশ্রয় নেয়। এটা কিন্তু পুলিশ প্রশাসনের একটা বড় ক্ষতি। এটা পুলিশ প্রশাসনের প্রতি অশ্রদ্ধা। আমি আর একটা কথা বলতে চাই, পুলিশ প্রশাসনের ব্যাপারে আমরা লক্ষ্য করেছি এবং দেখেছি যে পুলিশ যে সব সময় রক্ষকের ভূমিকা গ্রহণ করে তা নয়, অনেক সময় ভক্ষকের ভূমিকা গ্রহণ করে। পুলিশ অনেক ক্ষেত্রে যেমন দক্ষতা দেখায়, অনেক ক্ষেত্রে ব্যর্থতাও দেখায়। আমি অনেক সময় লক্ষ্য করেছি একজন লোককে খুন করে পালালো, কিন্তু অপর একজনকে খুনী নয় ধরে নিয়ে এসে তাকে খুনের চার্জ দেওয়া হল, স্বালানীর এবং অন্যান্য চার্জ দেওয়া হল এবং জেলখানাতে পাঠানো হল। যে লোক কাজ করতো, স্ত্রী-পুত্র-পরিবার নিয়ে বাস করতো সে লোকটা কিন্তু জেলে যাওয়ার পর তার সেই বদনামের অপমান আর মোছান গেলো না। তাই বলতে চাই ধারা প্রয়োগের ক্ষেত্রে আইন সঠিকভাবে প্রয়োগ হচ্ছে কিনা পুলিশ সেটা দেখবে। কিন্তু আমি দেখেছি অনেক ক্ষেত্রে যখন ডাইরী হয় মিথ্যা করে ডাইরী হয়, অনেক সময় দেখেছি অভিযুক্ত ব্যক্তি ডেকে নিয়ে গিয়ে বা অন্য কোন ব্যক্তিকে সাজিয়ে নিয়ে গিয়ে ডাইরী করা হয় তাতে বাম থাকুক না থাকুক কিন্তু এক্সপ্লোসিভ এ্যাক্ট থাকবে, ছুরি থাকুক না থাকুক আরমস এ্যাক্ট ঢুকিয়ে দেওয়া হয়। পুলিশ প্রশাসন-এর কাছে আমার বক্তব্য তাদের হাতে সমাজের পবিত্র দায়িত্ব এবং কর্তব্য। আইনের প্রয়োগ তার হাতে, আইনের মানদণ্ডের তারা বিচার করে। আমরা তাদের কাছে এইটুকু আশা রাখি যে তারা সে কাজ সঠিকভাবে করবে। আমার সাজেসানস মিঃ স্পীকার স্যার, অনেক জায়গায় অনেক সময় ভাল রিটায়ারড ও, সি, থাকেন। আপনারা একটা রিটায়ারড ও, সি'দের বডি করে দিন যারা সকাল ৯টার সময় থানায় গিয়ে অভিযুক্ত ব্যক্তিদের দরখাস্ত দেখবে এবং দেখার পর আইন প্রয়োগ করবে।

[5-10--5-20 p.m.]

তা নাহলে অনেক দেরী হবে। আজকে পুলিশ প্রশাসনযন্ত্রের মধ্যে অনেক অসন্তোষ আছে-- এ বিষয়ে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী বিশেষভাবে লক্ষ্য দেবেন বলে আশা করি। আজকে আমরা কি দেখছি! অনেক অপরাধী অপরাধ করে চলে গেলে অনেক জায়গায় সেই অপরাধ ধরা পড়ে না-- পুলিশ ধরতে পারে না। আমরা জানি বেঙ্গল পুলিশের একটা সুনাম ছিল-- স্কটল্যান্ড ইয়াডের মত খুব সুনাম ছিল। কিন্তু আজ আর তা নাই। আজকে টোট্যাল ইন্টেলিজেন্স সেকসন ব্যর্থ হয়েছে। আমরা জানি অনেক ইন্টেলিজেন্স অফিসার অনেক পুলিশ অফিসার আমাদের কাছে জিজ্ঞাসা করে আমাদের ডিটেক্ট করে দিন আমাদের চোর ধরে দিন। যদি বলেই দেবো তাহলে এই কোটি কোটি টাকা তাদের পিছনে খরচ করার কোন কারণ নেই। প্রমোশন দেবার কোন কারণ নেই। তাই আজকে ভালভাবে এ বিষয়গুলি চিন্তা করার প্রয়োজন আছে। আজকে পুলিশ প্রশাসনকে ভালভাবে রিঅর্গানাইজ করার প্রয়োজন দেখা দিয়েছে। পুলিশ হবার উপযুক্ত লোককে পুলিশ করুন শুধু মাত্র বি,এ পাশ আর ভাল চেহারা হলে ফিজিক্যালি ফিট হলে চলবে না। তাদের উপযুক্ত ট্রেনিং দিন। কতকগুলি আনসাইন্টিফিক ট্রেনিং দিয়ে পুলিশ ফোর্স তৈরী করলে তাদের দ্বারা সমাজের কোন কল্যাণই হবে না। তাদের মনোবৃত্তির পরিবর্তন করতে হবে। তাদের বুঝতে শেখাতে হবে কোনটা লেহ্য, কোনটা বাহ্য, কোনটা গ্রাহ্য। তা নাহলে নিরীহ মানুষ অত্যাচারিত হবে নির্যাতিত হবে। এই সমস্ত বিষয়গুলি মুখ্যমন্ত্রী ভাল করে চিন্তা করে দেখবেন এই আবেদন আমি তাঁর কাছে রাখবো। এই বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Md. Fazle Haque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্যরা এখানে যেসব বক্তব্য রাখলেন আমি সেগুলি মনোযোগ দিয়ে শুনছিলাম। অত্যন্ত পরিতাপের বিষয় যে মাননীয় সদস্যরা যে বক্তব্য রাখলেন তার মধ্যে নূতনত্ব কিছু দেখতে পেলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় লক্ষ্য করে দেখেছেন যে যে বক্তব্য আমরা দৈনন্দিন শুনি কি মেনসনের মাধ্যমে কি নানাভাবে ঠিক সেই বক্তব্যই এখানে রাখা হয়েছে। এমন কি গতকাল ফুড বাজেটেও সেই একই বক্তব্য শুনেছিলাম। আপনারা হয়তো নিশ্চয় লক্ষ্য করেছেন যে আমাদের মুখ্যমন্ত্রী তাঁর প্রারম্ভিক বাজেট বক্তৃতায় এই বক্তব্য রেখেছিলেন যে তিনি শুনতে চান যদি কেউ গঠনমূলক প্রস্তাব রাখেন তাহলে নিশ্চয় তিনি তা বিবেচনা করে দেখবেন। কিন্তু খুব দুঃখের কথা যে আমাদের সি, পি, আই, বন্ধুরা অনেক রকম বক্তৃতা রেখেছেন--কিন্তু কোন গঠনমূলক পরামর্শ তাঁরা দিতে পারলেন না। আপনারা পুলিশকে চোর বলছেন, পুলিশ ঘুষ খায় একথা বলছেন--কিন্তু আমি মাননীয় সদস্যদের এই কথা বলতে চাই যে এখানে অনেক মাননীয় সদস্য আছেন যাদের আত্মীয়-স্বজন হয়তো পুলিশ-- অনেকের ভাইবোন আত্মীয়-স্বজন পুলিশের কাজ করছেন। আজকে পুলিশকে চোর বলে পুলিশের কাছ থেকে ভাল কাজ আদায় করা যাবে না। ব্রডার প্রসপেকটিভ দিয়ে পুলিশকে বিচার করতে হবে। আজকে সমাজের রাজনৈতিক অর্থনৈতিক দিক বিচার না করে যদি পুলিশকে আমরা বিচার করি তাহলে ভুল কাজ করা হবে। স্বাধীনতা পাবার পর আজকে আমাদের দেশ দীর্ঘ ২৭ বছর পরে শুধু পশ্চিমবাংলায় নয়, সমগ্র ভারতবর্ষে তথা পৃথিবীতে আমরা একটা অর্থনৈতিক ক্রাইসিসের মধ্য দিয়ে চলছি। এই অর্থনৈতিক ক্রাইসিসের কথা বাদ দিয়ে আমরা কেউই বাঁচতে পারি না। প্রেট্রোলিয়াম বলুন, ফার্টিলাইজার বলুন, নানাপ্রসঙ্গ এর সঙ্গে জড়িয়ে রয়েছে। আমাদের লোকসংখ্যা ১৯৭২ সালে ছিল ২ কোটি এখন সেখানে সাড়ে চার কোটি হয়ে গেছে। আজকে আমাদের দেশে আন-এমপ্লয়মেন্ট প্রবলেম কি ভীষণ আকার ধারণ করেছে, নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম হুহু করে বেড়ে গেছে খাদ্যদ্রব্য পাচ্ছি না--আজকে অশান্তি বিশৃঙ্খলা চারিদিকে বিরাজ করছে। সেই সঙ্গে নিত্যপ্রয়োজনীয় জিনিস খাওয়া-পরা বাদেও ফার্টিলাইজার, ডিজেল, এইসব জিনিসের দারুণ ক্রাইসিস চলছে। তাই পুলিশ সম্পর্কে যখন আমরা কোন আলোচনা করতে যাবো

বা পুলিশ প্রশাসন সম্পর্কে আলোচনা করতে যাবো তখন এগুলিকে সাইডট্রাক করে যদি চলে আসি তাহলে ভুল হবে। আজকে আমাদের পুলিশের কাজ অত্যন্ত বেড়ে গেছে--দারুণ ওভারওয়ার্কড হয়ে গেছে। শুধু নরম্যাল ক্রাইসিস চুরি-ডাকাতি, রাহাজানি, এসব তো দেখতে হচ্ছেই তার সঙ্গে সঙ্গে বর্তমান পরিবর্তিত সামাজিক পরিস্থিতিতে তাদের দায়িত্ব আরও বহুগুণ বেড়ে গেছে। আপনারা জানেন কিছুদিন আগেকার কথা আমাদের একজন মাননীয় এম,এল,এ, কোথায় লাঞ্ছিত হয়েছেন--কারণ কি? ফার্টিলাইজারের অভাব--এরজন্য তো পুলিশ দায়ী নয়। এটা যে কোন কারণেই হোক দেশে যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে--আজ ফার্টিলাইজারের অভাব, ডিজেলের অভাব, কেরোসিন তেলের অভাব, নিত্যপ্রয়োজনীয় জিনিসের অভাব দেখা দিয়েছে। তার জন্য সে কাজ পুলিশের নয়, এই জিনিসের অসুবিধা থাকতে পারে। পুলিশের কাজ যদিও বা একটু হালকা হত তাও এখন পুলিশের ঘাড়ে এসে চাপছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি পরিসংখ্যান দিচ্ছি, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তিনি যখন উত্তর দেবেন তখন বিস্তারিত পরিসংখ্যান দেবেন। আমাদের পপুলেসন বেড়েছে, ২ কোটি থেকে সাড়ে ৪ কোটি হয়েছে, কিন্তু সেই তুলনায় পুলিশ ফোর্স ১৯৪৭ সালে যা ছিল তার চেয়ে খুব বেশী একটা বাড়ে নি। ১৯৪৭ সালে ৩০ হাজার ৬৮৫ জন ছিল এখন সেটা বেড়ে ৬৬ হাজার ১৮৪ জন মাত্র হয়েছে। ১৯৪৭ সালে যেখানে থানার সংখ্যা ছিল ২৯২টি সেখানে এখন বেড়ে ৩৫৬-তে এসে দাঁড়িয়েছে। এই পরিসংখ্যান থেকে মাননীয় সদস্যরা বুঝতে পারছেন আমাদের যে তুলনায় পপুলেসন বেড়েছে সেই অনুপাতে এই সমস্যাসংকুল পশ্চিমবাংলায় আমরা কিন্তু খুব বেশী একটা বাড়াতে পারিনি। এর সঙ্গে আমাদের আর্থিক সঙ্গতির প্রশ্ন আছে। আমাদের সমগ্র পশ্চিমবঙ্গে যত থানা আছে তার মধ্যে ১১৭টি থানায় আমরা কোন ট্রান্সপোর্ট, গাড়ীর ব্যবস্থা করতে পারিনি। অনেক থানায় শুধুমাত্র এ,এস,আই, কন্সটেবল দিয়ে আমাদের ম্যানেজ করতে হচ্ছে। কাজেই এইসব অসুবিধা আমাদের আছে। আপনারা যেসব কনসটিটিউএন্সি থেকে নির্বাচিত হয়ে এসেছেন আপনারা নিজেরাই জানেন যে সেখানকার কমিউনিকেসনের কি কি অসুবিধা আছে। এই পাশের ২৪-পরগনা জেলার ক্যানিং থেকে যে কোন থানার দিকে যদি যান তাহলে দেখবেন কোথাও নৌকা করে যেতে হবে, জীপ গাড়ী করে যাতায়াত করার মত কোন রাস্তাঘাট নেই। সুতরাং ডিফিকাল্টি আছে, কমিউনিকেসনের প্রবলেম আছে, গাড়ী-ঘোড়ার প্রবলেম আছে, ম্যান পাওয়ারের প্রবলেম আছে, এগুলিকে আমরা মিটআপ করতে পারছি না। মাননীয় সদস্যরা হয়ত বলবেন তাহলে এইসব আপনারা করছেন না কেন? কিন্তু আমি মাননীয় সদস্যদের কাছে একটি প্রশ্ন রাখতে চাই, এগুলির নিশ্চয় প্রয়োজন আছে, তবে আজকে একটা প্রায়রিটি ফিক্স করতে হবে, পুলিশ খাতে অতিরিক্ত টাকা খরচ করব, না এগ্রিকালচার খাতে, নানারকম ডেভেলাপমেন্ট ওয়ার্ক খাতে অতিরিক্ত টাকা খরচ করব--কোন্‌টাকে আগে প্রায়রিটি দেব, সেটা আপনারা নিশ্চয় বিচার বিবেচনা করবেন। তবে একথা ঠিক পুলিশের নিশ্চয় প্রয়োজন আছে। অনেক মাননীয় সদস্য আমাদের কাছে এসে বলেন আমাদের থানায় গাড়ী দিন, ওখানে ষ্টাফ দিন, জীপ দিন। থানা বাড়ানোর, গাড়ী করার জন্য প্রোপোজাল আছে, কিন্তু আমরা পারছি না। আমাদের ফিন্যানসিয়্যাল ইমপ্লিকেসন যা আছে তাতে সাধ্যের মধ্যে কুলাচ্ছে না, কেন কুলাচ্ছে না সেটা আপনারা সকলেই জানেন। আমাদের এখানে রাস্তাঘাট হচ্ছে, অনেক ডেভেলাপমেন্টাল ওয়ার্ক হচ্ছে, এগ্রিকালচারের দিকে জোর দেওয়া হয়েছে, টিউবওয়েল বসানো হবে। এগ্রিকালচারের ক্ষেত্রে আমাদের গ্রো মোর ফুড করতেই হবে। সুতরাং কোন্‌টা আমরা আগে করব এই বিচারের ভার আমি আপনাদের কাছে রাখছি। কাজেই এইসব ডিফিকাল্টির কথা আমাদের বিচার বিশ্লেষণ করে করতে হবে। আমি আর দীর্ঘ সময় নিতে চাই না, শুধু এইটুকু সকলের কাছে আবেদন করব যখনই আমরা কোন সমালোচনা করি না কেন, তখন এটা দেখতে হবে যে কারো দ্বারা কাজ পেতে হলে শুধু গালাগাল দিয়ে কাজ আদায় করা যাবে না। পুলিশ চোর, ঘুষখোর--পুলিশের সাফাই আমি গাইতে চাই না। আমি সি,পি,আই, বন্ধুদের বলব আপনারা গরীবের দরদী--কিন্তু আজ যখন একজন পুওর কন্সটেবল ট্রাফিক কন্ট্রোল করছে, আইনশৃঙ্খল রক্ষা করবার জন্য মারা যাচ্ছে, কই তাদের প্রতি এতটুকু সমবেদনাও তো আপনারা দেখালেন না? এই কদিন হল তেলিনীপাড়ায় একজন এ,এস,আই, নকশাল ধরতে গিয়ে

১৬ বার গুলির আঘাত লাগল তার গায়ে এবং সে মারা গেল, তার ফ্যামিলির কি অবস্থা হল সেটা একটু ভাবুন। কাদের জন্য সে প্রাণ দিল? এরজন্য যদি কৃতজ্ঞতা না থাকে তাহলে তো বলার কিছু নেই। এই কিছুদিন আগে একজন পুওর কন্সটেবল বি,টি, রোডে মারা গেল। এইরকম অসংখ্য উদাহরণ আমার কাছে আছে। কই তাদের সম্বন্ধে তো কিছু উল্লেখ করলেন না? পুলিশ চোর, ঘুষখোরের দল, সেটা আপনারা বললেন, কিন্তু যারা ভাল কাজ করলেন, আমাদের জন্য প্রাণ দিলেন, তাদেরও তো মা, বোন, পুত্র, কন্যা, পরিবার পরিজন সব আছে, তাদের কথা তো বললেন না। এটা কারো প্রশংসা করা নয়, আমার তিক্ত অভিজ্ঞতা থেকে এই কথা বলছি। আমি পুলিশের কোন সাফাই গাইতে আসিনি। কিন্তু আমাদের একটা কৃতজ্ঞতাবোধ থাকা উচিত। আজকের দিনে যারা আমাদের মান সম্মান রক্ষার জন্য প্রাণ দিচ্ছে, একজন রাস্তার পুওর কন্সটেবল সে কত মাইনে পাচ্ছে, সে মরছে কাদের জন্য? আমাদের জন্যই সে মারা যাচ্ছে। সেটুকুও যদি আমরা ভুলে যাই তাহলে তারা কোথা থেকে মনে বল পাবে? পুলিশের মধ্যেও নানারকমের দোষত্রুটি এসে গেছে। সেটা তো রাতারাতি আসেনি। ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত এই ৩ বছর পুলিশের উপর দারুণ ট্যাকসেসান গেছে। তাদের মধ্যে নানারকম বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে এটা অস্বীকার করা যায় না। ২০০ বছরের বৃটিশ শাসন থেকে সুরু করে স্বাধীনতার ২৬ বছর পরেও যে সিসটেম চলে আসছিল, সেটাই চলছে, এটাকে রাতারাতি পরিবর্তন করা যাবে না, গালাগাল দিয়ে পরিবর্তন করা যাবে না, তাদের মানসিকতার পরিবর্তন করতে হবে। সেইজন্য আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশ বাহিনীর কাছে আবেদন করেছিলেন যে পরিবর্তিত পরিস্থিতির মধ্যে তাদেরও মানসিকতার পরিবর্তন দরকার। তার সঙ্গে সঙ্গে আমাদের জনসাধারণের প্রতিনিধিদেরও সেইরকম মানসিকতার পরিবর্তন থাকা দরকার। পুলিশ মানেই চোর, ঘুষখোর, এই কথা যদি বলেন তাহলে আমাদের মধ্যে কোনদিন শান্তি সৃষ্টি হবে না। আর গণতান্ত্রিক সমাজ ব্যবস্থার দেশে আইন-শৃঙ্খলা বজায় রাখাই বলুন, আর যে কোন কাজই বলুন শুধু পুলিশকে দিয়ে ঠেঙিয়ে করা যায় না, যদি না মাসকে ইনভল্‌ভড্ করা যায়। মাস ইনভল্‌ভমেন্ট করাতে গেলে, পুলিশের সঙ্গে জনগণের সংযোগ রক্ষা করতে গেলে গালাগাল দিয়ে করানো যাবে না, প্রীতির সম্পর্ক বজায় রেখে, ভায়ের মত তাদের সঙ্গে মিশে যদি দোষত্রুটিগুলি সংশোধন করতে না পারি তাহলে ডেভেলাপমেন্ট ওয়ার্কের সমস্ত পরিকল্পনাই ব্যাহত হতে বাধ্য। সেইজন্য আজকে মাননীয় সদস্যদের কাছে আমি অতি বিনয়ের সঙ্গে আবেদন করবো যে, আপনারা অত্যন্ত ধীরস্থির মস্তিষ্কে বিচার-বিশ্লেষণ করে আপনারা আপনাদের মতামত প্রকাশ করুন। এই বলে আমি কাট মোশানের বিরোধিতা করে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে শেষ করছি।

[5-20—5-30 p.m.]

**Shri Ajoy Kumar Mukherji** :

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী পুলিশ খাতের যে ব্যয়-বরাদ্দের দাবী এনেছেন আমি তাকে সমর্থন করতে উঠে ২।৪টি কথা বলব। আমাদের মাননীয় সদস্য শ্রীতিমির বরণ ভাদুড়ী বক্তৃতা করতে উঠে আমাকে ধরে টানাটানি করেছেন, কাজেই আমার দু একটি কথা বলা দরকার, তিনি আমার পুরানো বন্ধু তো। তিনি বলেছেন, তিনি তাঁর নিজের সরকারকে অসভ্য, বর্বর সরকার বলেছিলেন, আজ বলছেন না কেন? এই কেনর জবাব দিতে আমি অবশ্য বাধ্য। সেদিন ছিল যুক্তফ্রন্টের সরকার—১৪ পার্টির সরকার, আমি তার মুখ্যমন্ত্রী ছিলাম। সেদিন-এর যে অত্যাচারগুলি—আজও যেমন হচ্ছে বলে উনি দৃষ্টান্ত দিলেন, আরো কত লোক কত দৃষ্টান্ত দিলেন, হচ্ছে, দেশে নানারকম অসামাজিক কাজ হচ্ছে, পুলিশও ধোয়া তুলসীপাতা নয়, যুধিষ্ঠিরের নাতি নয় সবাই, তাদের মধ্যেও নানা রকমের লোক আছে, কিন্তু সেদিনে আর আজকের তফাৎ হচ্ছে এই, সেদিন যাঁরা রাষ্ট্র পরিচালনার ভার নিয়েছিলেন, সরকার গঠন করেছিলেন, ১৪ দল, সেই দলের মধ্যে অনেকগুলি দল, তাঁরা নিজেরা দলগতভাবে এইসব অপকর্ম করেছিলেন। কাজেই পুলিশের সাধ্য ছিল না তার ত্রিসীমানায় যাওয়ার, তা কোনরকমে রোখা। আমি মুখ্যমন্ত্রী হিসাবে কতকগুলি হুকুম দিয়েছিলাম বিভিন্ন সময়ে ডেফিনিট খবর পেয়ে যে

এ্যারেস্ট কর কিন্তু যেহেতু আমি একটা ছোট পার্টি'র মধ্যে ছিলাম, যদিও মুখ্যমন্ত্রী হই আমার হাতে পুলিশ বিভাগ, শাসন বিভাগ ছিল না, কাজেই সেখানে অন্যরকম হুকু গিয়েছিল সেগুলির ফরে। সেখানে সরকারী কোন কোন দল নিজে এই কাজগুলি করেছি আর আজকের এই সরকার এই অন্যায় কাজগুলি বন্ধ করবার চেষ্টা করছেন—পারু বা না পারুন, এখানে দুটোর মধ্যে মৌলিক প্রভেদ এইটুকু। আমার বন্ধু বললেন, তুমি ছেড়ে দিয়ে পালালে কেন? তাঁকে বলি, ছেড়ে দিয়ে না পালালে কি উপায় ছিল? কার সমস্ত কাদা তো আমার গায়েই লাগছিল। আচ্ছা ধরলাম আমি ভুল করেছিলাম। এখন তাহলে বলি, আমরা কংগ্রেসীরা, এবারে যেমন বিপুল সংখ্যাধিক্য নিয়ে এসেম্বলীতে এসেছি ঠিক তেমনি সেদিনও বিপুল সংখ্যাধিক্য নিয়ে যুক্তফ্রন্ট এসেছিল— ২৮০ মধ্যে ২১৮ তারমধ্যে আমার বাংলাকংগ্রেসের সদস্য ছিল ৩৩ জন। এখন এই ৩৩ জনই যদি ভুল করে বেরিয়ে যাই তাহলেও থাকে ১৮৫ জন। ১৪১-এ যেখানে সরকার চলে সেখানে ১৮৫ থেকেও, ১৩ পার্টি থেকেও সরকার চললো না কেন? আমি আমার বন্ধু তিমিরবাবুকে জিজ্ঞাসা করতে পারি কি, তাঁরা চালাতে পারলেন না কেন? এই কেন'র একটা জবাব আছে। সেটা হচ্ছে, জগন্নাথের রথ চলে মানুষের টানে। মানুষকে বাদ দিয়ে যদি হাতি দিয়ে টানান যায়, টানতে পারবে, ঘোড়া দিয়ে টানান যায় টানতে পারবে কিন্তু সেই রথের কাছিতে যদি হাতি, ঘোড়া, উঠ, ছাগল, ভেড়া, শুয়োর, ছুঁচো, বেঁজি ইত্যাদি সবগুলিকে জুড়ে দিয়ে যদি চাবুক চালান তাহলে তো সে রথ চলবে না। আমি দেখলাম এ রথের সারথী হবার মতন যোগ্যতা আমার নেই। তিমিরবাবুরা এসে যদি ধরতেন সেই রশিটা সেই রথের তাহলে বোধহয় চালাতে পারতেন। তাঁদের দলের নেতারা ছিলেন—১৩ দলের নেতারা ছিলেন, কেউ ধরলেন না, রথ ভেঙ্গে পড়ে গেল, আমি কি করবো, আমার কি দোষ?

আজকে তিনি বলছেন যে মিসা প্রয়োগ হচ্ছে। আর অজয়বাবু কিছু বলছেন না কেন? আমি তাকে জিজ্ঞাসা করি সেদিন পি,ডি,এ'তে আটক হয়েছিল, হয়েছিল কি? কে করেছিল? আমাদের সরকার, যুক্ত ফ্রন্ট সরকার করেছিল। বহু যুবককে, বহু লোককে আটক করা হয়েছিল। সমাজে এমন অনেক অপরাধ হয়, যে অপরাধের জন্য সেদিন পি,ডি,এ, দরকার হয়েছিল। পি,ডি,এ, যদিও কংগ্রেস করেছিল কিন্তু প্রয়োগ করেছিল যুক্তফ্রন্ট সরকার এবং যুক্তফ্রন্ট সরকারের বাম থেকে বামতম দলের নেতা তিনি প্রয়োগ করেছিলেন এবং তিনি ছিলেন পুলিশমন্ত্রী। আজকে তফাৎ কোথায়? আজকে মিসাতে ধরা হচ্ছে কিন্তু কাদের ধরা হচ্ছে? সমাজবিরোধী, কালোবাজারীদের, রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে যারা অপরাধ করছেন। পথে ট্রাফিক পুলিশ, বেচারী যাতে গাড়ীতে গাড়ীতে ধাক্কা লেগে গাড়ী না ভেঙ্গে যায়, মানুষ যাতে না মরে তারজন্য সে ট্রাফিক কনট্রোল কাজ করছে, হঠাৎ এসে তাকে ছুরি মেরে, গুলি করে তাকে খুন করা হচ্ছে। এইরকম হচ্ছে, কাজেই এখানে মিসা প্রয়োগ প্রয়োজন হয়েছিল যেমন সেদিন পি,ডি,এ'র প্রয়োজন হয়েছিল। আমি মুখ্যমন্ত্রী হিসাবে সেদিন পি,ডি,এ'কে সমর্থন করেছিলাম। আজও তাকে সমর্থন করি। তবে এমনও হতে পারে কিছু কিছু যুবক তারা একটা ভ্রান্ত ধারনার বসে দাদাদের পাল্লায় পড়ে অনেক কিছু অন্যায় করে ফেলেন, হয়ত তারা মিসাতে আছেন। আমি বলবো মুখ্যমন্ত্রীকে যে আপনি একটু অনুসন্ধান করে দেখুন, তাদের জীবন যাতে নষ্ট হয়ে না যায়। যদি তাদের মধ্যে মত পরিবর্তন করে ছেড়ে দেওয়া যায় তাহলে সেটা তিনি করুন। কিন্তু মিসা উঠে যাবে আর সকলে নাচবে এটা হয় না। তিনিতো কখনও বলেননি, তিনি তার বক্তৃতায় সোজা বলেছেন যে আইনশৃঙ্খলার পরিস্থিতির যে সামগ্রিক উন্নতি পরিলক্ষিত হয়েছিল, সেটাই তিনি বলেছেন। তিনি বলেন নি যে এখানে স্বর্গরাজ্য হয়ে গেছে। উন্নতি যা হয়েছে সেটাই তিনি বলেছেন।

**Mr. Speaker** : Honourble Members, time for discussion of this grant will expire at 5-29 p.m. So, under Rule 290, I am taking the sense of the House to extend the time by one hour. I think the House will agree to this.

(Voices : Yes)

**With the consent of the House, the time is extended by one hour.**

**Shri Ajoy Kumar Mukherji :**

আজও যে সমাজে সমাজবিরোধীদের নানারকম কাজ আছে সেকথা অনেক সদস্য বললেন। আমাদের মাননীয়া সদস্যা শ্রীমতী গীতা মুখার্জী মহাশয়া তাঁর ঝুলি থেকে এত বার করলেন এবং তারপরে বললেন যে আমার সময় নেই, আমার আরো আছে, আরো মেম্বারদের আছে। কাজেই একথা স্বীকার করতে হবে যে সমাজে এখনও পুলিশের প্রয়োজন আছে। এখনও সমাজে সেইরকম লোক আছে। এটা স্বর্গরাজ্য নয়। কাজেই পুলিশ বাজেট থাকবে এবং পুলিশ খাতে ব্যয়ও হবে। হয়ত ক্রমশঃ কিছু বেড়ে যাবে কারণ এইসব অপরাধ বেড়ে চলেছে। এইসব অপরাধ একেবারে নির্মূল হয়নি এবং কোন্ দেশে, কোন্ সমাজে হয়েছে বলেও আমার জানা নেই। আর একটা জিনিষ তিনি বলেছেন সেটা বলে আমি শেষ করবো। কিন্তু জনসাধারণের সহযোগিতায় সেগুলি দ্রুত আয়ত্বে আনা পুলিশবাহিনীর পক্ষে সম্ভব হয়েছে, জনসাধারণের সহযোগিতায় সম্ভব হয়েছে। এবারে আমি তিমিরবরণবাবুকে জিজ্ঞাসা করি, সেদিন জনসাধারণের সহযোগিতা পুলিশ পেয়েছিল কি? পেতে পেরেছিল, সম্ভব হয়েছিল কি? এই যে চৌরঙ্গীর মত জায়গায় যেখানে রাত্রি ১০টা ১২টা পর্যন্ত হৈ-হল্লা হয় সেখানে সন্ধ্যা হতে না হতে একেবারে চুপ হয়ে গিয়েছিলো পাড়াগাঁয়ের মত। লোকে ভয়ে রাস্তায় বের হ'তনা। কে সহযোগিতা করবে পুলিশের সঙ্গে? পুলিশ নিজে ভয়ে কিছু করেনি কারণ যারা অত্যাচার করছে, জুলুম করছে তারা আমাদের সেদিনের শাসনগোষ্ঠীর চেলাচামুণ্ডা। কাজেই সেখানে পুলিশ কিছু করতে পারেনি, জনসাধারণও পারেনা। তাই সেদিনের অবস্থার সঙ্গে আজকের অবস্থার আকাশ পাতাল তফাৎ। তাই, আজ মুখ্যমন্ত্রী সাহস করে বলেন, বুক ফুলিয়ে বলেন, আমরা জনগণের সহযোগিতা পেয়েছি, কিন্তু সেদিন সহযোগিতা পাওয়া যায়নি। মুখ্যমন্ত্রী হিসাবে আমি নির্দেশ দিয়ে পুলিশকে কাজ করাতে পারিনি। সেজন্য সেদিন আমাকে অনশন করতে হয়েছিল। এটা তিমিরবরণবাবু বোধ হয় ভুলে গেছেন। কারণ এসব অনশনের ব্যাপার উনি বোঝেন না। শুধু বেশী করে খেতে বোঝেন। কাজেই তিনি বুঝবেন কি করে?

[5-30—5-40 p.m.]

তাই, আমার বন্ধুকে বলি, এত চটবেন না, গায়ে এত ফোস্কা পড়লে চলবে না। সুতরাং কি করেছিলেন আপনারা এবং আপনাদের দল, আপনাদের বন্ধুবান্ধব, তথাকথিত বামপন্থী দলগুলো কি করেছিল, সেটা একবার স্মরণ করুন। বরং সেদিনের তুলনায় উন্নতি হয়েছে, এই কথা আমরা বিশ্বাস করি। আমি ১৯৫২ সাল থেকে এই এ্যাসেম্‌ব্লীতে রয়েছি আপনারা জানেন।

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাধীনতা লাভের পূর্বে এই হাউসে যখন পুলিশ বাজেট নিয়ে আলোচনা হ'ত, তখন আমরা ছাত্রহিসাবে এখানে এসে উপস্থিত হতাম বিতর্ক শুনতে। কারণ, জানতাম কংগ্রেস তখন বিরোধী দলে ছিল। কংগ্রেসের তরফ থেকে যে বক্তব্য রাখা যাবে, সেটা শোনা দরকার, নেতারা যা বলেন সেটা জানা সরকার এবং প্রকৃতপক্ষে সেই দৃশ্য একটা অপূর্ব দৃশ্য ছিল। যাঁরা সেই সময়কার বিতর্ক শুনেছিলেন সেটা তাঁরা নিশ্চয়ই স্মরণ করবেন। স্বাধীনতা লাভের পরেও আমার সেই সুযোগ হয়েছিল, এখানে বিজয়বাবু আছে, অজয় মুখার্জী মহাশয় আছেন, অর্ধেন্দু নস্কর মহাশয় আছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনিও ছিলেন, আপনি জানেন সকলেই এখানে পুলিশ বাজেটে যখন বিতর্ক হ'ত, তখন কিরকমভাবে সেই বিতর্ক চলতো, কিরকমভাবে বক্তৃতা হ'ত, কি তীব্র আক্রমণ হ'ত। সঙ্গে সঙ্গে ডাঃ বিধান চন্দ্র রায় মহাশয় কি অপূর্বভাবে সেই বক্তৃতার উত্তর দিতেন। আমি এই বছর ভেবেছিলাম—গত দু বছর অবশ্য অন্যরকম ছিল, এই বছর ভেবেছিলাম হয়তো আর, এস, পি দল বা আমাদের বন্ধু দল সি,পি,আই, তারা এমন সমস্ত বক্তব্য রাখবেন যেটার উত্তর দিতে আমার হয়তো কষ্ট পেতে হবে। এর জন্য আমি খুব তৈরী হয়ে এসেছিলাম। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে

বলছি, যা বক্তব্য এখানে রাখা হয়েছে, সেটা ধূলিস্যাৎ করতে বোধ হয় আমার পক্ষে খুব বেশী সময় লাগবে না। লাগবে না এই কারণে, কারণ পরিষ্কার আমি দেখতে পাচ্ছি যে বিরোধী দল আর,এস,পি, দল বা মুসলিম লীগ, সংগঠন কংগ্রেস এবং বন্ধু দল সি,পি,আই, তারা সত্যসত্যই খুব প্রচন্ডভাবে বিরোধিতা করতে চান না। যদি চাইতেন তবে আর,এস,পি দলের তিনজনের ভিতর মাত্র দুজন থাকতেন না, তিনজনই থাকতেন, আর সি,পি,আই'এর ১০ জন সদস্য উপস্থিত থাকতেন না। তাঁরা সকলেই থাকতেন। আমরা যখন বিরোধিতা করেছিলাম, তখন ওখানে বসতাম, আমাদের প্রত্যেকটি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গোপাল দাস নাগ মহাশয়কে নিয়ে ১০ জন, আপনারা জানেন যখন পুলিশ বিতর্ক হ'ত, আমাদের প্রত্যেকে ওখানে বসে থাকতাম, এক মুহূর্তের জন্য এই বিধানসভার বাইরে যেতাম না, তখন হরিদাস মহাশয় তিনিও ছিলেন, ঘন্টার পর ঘন্টা সেই সমস্ত বক্তৃতা হ'ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও জানেন সেই কথা। এতে আমার মনে পশ্চিমবাংলার মানুষ এটা ধরে নিতে পারে যে প্রকৃতপক্ষে আজকে সরকারের, পুলিশের যারা বিরোধিতা করছেন, তাদের বলার খুব বেশী নেই। তারজন্য আজকে সি, পি, আই, দলের নেতা অনুপস্থিত এবং অনেক নেতৃস্থানীয় সদস্য অনুপস্থিত আর আর,এস,পি দলের তিনজনের ভিতর একজন নেই। এই পরিপ্রেক্ষিতে আমি বিধান-সভায় তবু চেষ্টা করবো, তাঁরা যে সমস্ত বক্তব্য রেখেছেন, সেইগুলো খন্ডন করার। তবে আমি এক মুহূর্তের জন্য বলছি না যে কোন দম্ভসহকারে এই কথা বলছি। আমি যে কথা বলবো অত্যন্ত বিনয়ের সঙ্গে বলবো, মেনে নিয়ে যে অনেক জায়গায় ভুলভ্রান্তি হয়েছে, অনেক জায়গায় হয়তো আমরা ঠিকমত পারছি না। কিন্তু যতটুকু পেরেছি সেটাও বিধানসভার সামনে রাখবো। এক মুহূর্তের জন্য বলবো না, যেটা শ্রদ্ধেয় অজয় মুখোপাধ্যায় মহাশয় বললেন যে পশ্চিমবাংলা আজকে স্বর্গরাজ্যে পরিণত হয়েছে। আইনশৃঙ্খলার অবস্থা অনেক ভাল হয়েছে, তবে অনেক জায়গায় আমরা বিক্ষিপ্তভাবে দেখি অশান্তি। অশান্তির অনেক কারণ আছে, তার ভিতর আমি যাচ্ছি না। কিন্তু মোটামুটিভাবে আইন-শৃঙ্খলা এখনও আমাদের কবলে আছে, হাতের বাইরে চলে যায়নি। আর এটাও বোধ হয় সত্য কথা, আজকে যতগুলো প্রদেশ আছে, তারমধ্যে পশ্চিমবাংলা একটা প্রদেশ যেখানকার আইনশৃঙ্খলা অন্যান্য প্রদেশের সঙ্গে যথেষ্ট ভাল, অন্যান্য প্রদেশের থেকে অনেক ভাল বলতে হবে পশ্চিমবাংলার অবস্থা। আমি একথা বলতে চাই যে পশ্চিমবঙ্গ অত্যন্ত অভাগা এবং পশ্চিমবঙ্গের অত্যন্ত দুর্ভাগ্য যে পশ্চিমবঙ্গে যা ঘটেনি তাও অনেক সময় কোন কোন সংবাদ পত্রে, বিশেষ করে কলকাতার বাইরের সংবাদ পত্রে বের হয় এবং এমন একটা ছবি পশ্চিমবঙ্গ সম্পর্কে ভারতবর্ষের কাছে রাখবার চেষ্টা হয় যে এখানে কিছু নেই, এখানে আইনশৃঙ্খলা বলে কিছু নেই, সবসময় গোলমাল হচ্ছে। কিন্তু আমাদের পশ্চিম-বাংলায় এখন সে অবস্থা নেই, এখন এখানে শিল্প প্রসারের, ব্যবসা-বাণিজ্য প্রসারের কোন অসুবিধা নেই এবং সেটা ঘটাতে হবে, আমাদের সকলকে সে চেষ্টা করতে হবে। তাই বিনা কারণে আমাদের দোষারোপ করে খামকা খামকা পশ্চিমবঙ্গের বদনাম, যে বদনাম নেই, সেই বদনাম যাতে না করতে পারে সেদিকে সজাগ থাকতে হবে। অবশ্য যা ঘটেছে সেগুলি নিশ্চয়ই স্বীকার করব। কিন্তু যেগুলি ঘটেনি সেগুলি বলে খামকা খামকা মানুষকে বিভ্রান্ত করা উচিত নয়, সে প্রচেষ্টাও করা উচিত নয়। আমরা পশ্চিমবঙ্গের মানুষ, আমরা চাই পশ্চিমবঙ্গকে উন্নত করতে, আমরা চাই পশ্চিমবঙ্গকে সমৃদ্ধ করতে, আমরা চাই পশ্চিমবঙ্গকে প্রগতির পথে নিয়ে যেতে, পশ্চিমবঙ্গকে শক্তিশালী করতে। তিমিরবাবু আর,এস,পি-র পক্ষে আজকে প্রধান বক্তা ছিলেন, শ্রীমতি গীতা মুখার্জী সি,পি,আই'র প্রধান বক্তা ছিলেন এবং প্রদ্যোৎ মহান্তি মহাশয় ও নাসিরুদ্দিন ভাই, তাঁরা তাঁদের বক্তব্য রেখেছেন তাঁরা সর্বপ্রথম এটাই বলবার চেষ্টা করেছেন যে আইনশৃঙ্খলা প্রায় নেই বললেই চলে পশ্চিমবঙ্গে। তিমিরবাবু আবার একথা একটু বেশী বলে ফেলেছেন এবং তিনি দেখিয়েছেন যে এটা জঙ্গলের রাজত্ব, সুন্দরবনের জঙ্গল না আফ্রিকার জঙ্গল সেটা তিনি বুঝতে পারছেন না। বুঝতে পারছেন না এই কারণে যে, জঙ্গল এখানে নাই, তাই তিনি কি করে তুলনা করবেন সুন্দরবনের সঙ্গে বা আফ্রিকার সঙ্গে। জোর করে একটা মানসিক তুলনা করতে পারেন, কিন্তু সেটা তুলনা হতে পারে না। আজকে নিশ্চয়ই তিমিরবাবুকে বলতে পারি যে পশ্চিমবঙ্গ সেই তিমিরে আর নেই, তিমিরের বাইরে চলে গিয়েছে, এবং সেটা পরিষ্কার দেখা

যাচ্ছে। এখানে বলা হচ্ছে পশ্চিমবঙ্গের অবস্থা নাকি ভয়ঙ্কর খারাপ, অবনতির দিকে চলেছে। কিন্তু ১৯৬৭ সাল থেকে আজ পর্য্যন্ত খুন ইত্যাদির তালিকা যদি আমরা দেখি তাহলে দেখব, ১৯৬৭।৬৮।৬৯।৭০ সাল পর্য্যন্ত খুনের সংখ্যা বেড়ে বেড়ে '৭০ সালে এসে দাঁড়াল এই পশ্চিমবাংলায় কলকাতা সহ ১২৫৪। '৬৭ সালে যেখানে হয়েছিল ৬৯১টি খুন সেটা বেড়ে ১৯৭০ সালে ১২৫৪টিতে এবং '৬৭ সালে যা হয়েছিল '৬৯-এ তার থেকে ১০০টি বেড়ে গিয়েছিল। এর কারণটা শ্রদ্ধেয় অজয় কুমার মুখার্জী বলেছেন। আর ১৯৭১ সালে, সেই জঙ্গলের রাজত্ব প্রতিষ্ঠিত হওয়ার পর দেখা গেল ২২১৩টি খুন হয়েছে পশ্চিম-বাংলায়। আর সেখান থেকে '৭৩ সালে আমরা নামিয়ে এনেছি ৯৪১টিতে। যেখানে ছিল আমরা যখন সরকার গঠন করি তখন যেটা ছিল ২২১৩, সেটা নেমে এসেছে আজকে ৯৪১-এ। আর যদি আপনারা সর্বভারতীয় পরিসংখ্যানের সঙ্গে তুলনা করে দেখেন তাহলে দেখবেন পশ্চিমবঙ্গে খুনের যে সংখ্যা সেটা স্বাভাবিক ভাবে অনেক প্রদেশেই ঘটছে, আর অনেক প্রদেশে এর চেয়ে বেশী ঘটছে। ডাকাতি '৬৭ সালে যেটা ছিল ৪০০, সেটা '৬৮ সালে হলো ৭০০, অর্থাৎ এক বছরে প্রায় ৩০০ বেড়ে গেল, আর '৬৯ সালে হলো ৮০০টি, এটাকে আপনারা কম বলবেন? সময় যদি থাকত তাহলে আমি পরিসংখ্যানের পর পরিসংখ্যান দিয়ে যেতে পারতাম। কিন্তু অজয় মুখার্জী যা বললেন তাতে সে সময় অজয় বাবুর দল ছাড়া আর যে সমস্ত দল সেই ফ্রন্টে ছিল তাদের খুব একটা সুবিধা হবে বলে আমি মনে করি না। ১৯৭০ সালে ১২৫৪টি যেখানে হয়েছে এবং '৭১ সালে ২২১৩টি হয়েছে সেখানে সেটাকে আমরা ১৯৭৩ সালে নামিয়ে নিয়ে এসেছি ৯৪১টিতে। তারপর ডাকাতি '৭১ সালে যেখানে হয়েছিল ১৪৮১টি, রবারি ১২৬৮টি হয়ে গেল ১৯৭১ সালে, তারচেয়ে এখন অনেক কমে গিয়েছে এ বিষয়ে কোন সন্দেহ নাই।

[5-40—5-50 p.m.]

প্রদ্যোৎবাবু বলেছেন সমস্ত খারাপ হয়ে যাচ্ছে। ১৯৬৬ সালে সময় খুব খারাপ ছিল এবং তাঁর দলের নেতা তখন ছিলেন। অবশ্য তাঁর দোষে এটা হয়নি। ১৯৬৬ সালে কোলকাতায় ৪১টা খুন হয়েছিল, ১৯৭৩ সালে ৬১টি, ১৯৭১ সালে ২৭০, ১৯৭০ সালে ১৫৭, ১৯৬৯ সালে ৬৭। এখন দেখছি— অবস্থা অনেক ভাল হয়েছে। কোলকাতা শহর ভিন্ন পশ্চিমবাংলায় যে অবস্থা হয়েছিল যেখানে খুব বেশীরকম ন্যাক্সালাইট ভায়ওলেন্স হয়েছিল সে সম্বন্ধে বলি। ১৯৭১ সালে যেখানে ২ হাজার ৬০২ সেখানে সেটা ১৯৭৩ সালে ৫৪ হল। ইনটার-পার্টি ক্লাসেস ৮৬৫টি ছিল সেটা ২২৪ হয়েছে। পলিটিক্যাল মার্ডার ১ হাজার ৯ থেকে নেবে ৬৭ হয়েছে। আন-অথরাইজ্‌ড ইউজ অফ এক্সপ্লোসিভস্ ১ হাজার ৬৫৪ থেকে নেবে ২৯৮ হয়েছে। আন-অথরাইজ্‌ড ইউজ অফ ফায়ার-আরমস্ ৯৩০ ছিল, সেটা নেমে ১৬৯ হল। স্ন্যাচিং অফ ফায়ারআর্মস ৭৭০ থেকে নেমে ৯৫ হয়। এছাড়াও আরও অনেকগুলি ঘটনা আছে যা থেকে বোঝা যাবে শান্তি ফিরে এসেছে। ১৯৬৮ সালে রবীন্দ্র সরোবরে একটা গানবাজনার আসর হয়েছিল, আর ১৯৬৯ সালে ম্যাডক্স স্কোয়ার আর একটা হয়েছিল, কিন্তু করা গেল না। কারণ মারামারি, কাটাকাটি একটা অসম্ভব অবস্থায় সব বন্ধ হয়ে গেল। কোলকাতা শহরের গানবাজনার আসর সব বন্ধ হয়ে গেল। মাঠে ময়দানে গানের আসর করে মানুষকে আনন্দ দেবার যে সুযোগ তা সম্পূর্ণভাবে বন্ধ হয়ে গেল। কোলকাতায় সাংস্কৃতিক জীবন ছিল না বললেই চলে। সেখানে আমরা দেখছি এই মার্চ মাসের ভেতর কোলকাতা শহরে—অন্যান্য শহরে এই রেকর্ড আছে কিনা জানি না—১১টা বৃহৎ সাংস্কৃতিক অনুষ্ঠান হয়ে গেল যাতে হাজার হাজার মানুষ এসেছিল এবং কোনরকম গোলমাল হয়নি। গত বছর ১৯৭৩ সালে সারা বাংলায় যেখানে ১০টা হয়েছিল, সেখানে এই ৩ মাসের ভেতর ১১টা হল। এখন বঙ্গ-সংস্কৃতি সম্মেলন চলছে—তার পূর্বে ইষ্ট জোন কালচারাল সম্মেলন হয়ে গেল এবং তাতে হাজার হাজার মানুষের ভীড় হয়েছিল এবং কোনরকম অসুবিধা হয়নি। এতে কি বোঝা যায় না যে সাধারণ মানুষের জীবন সম্পূর্ণভাবে নরম্যাল; মানুষ শান্তি চায়। যারা মানুষকে শান্তি দেবে মানুষ যে তাদের বিরুদ্ধে যাবে এ বিষয়ে সন্দেহ নেই। কংগ্রেস,

কমিউনিষ্ট দল এটা যদি করে মানুষ তাদের বিরুদ্ধে নিশ্চয় যাবে। আর,এস,পি, সি,পি,এম শান্তি ব্যাহত করার জন্য তাদের আজ কি অবস্থা। দ্বিতীয় কথা, মিসা সম্পর্কে। এ বিষয়ে অজয় মুখার্জী মহাশয় খানিকটা ইঙ্গিত দিয়েছেন। আমার কাছে পরিসংখ্যান আছে যখন যুক্তফ্রন্ট ছিল তখন কি পি, ডি, এ্যাক্ট-এ ধরা হয়নি? তাঁরা কি এই নীতি মেনে নিয়েছিলেন যে পি, ডি, এ্যাক্ট-এ আমরা ধরব না? দ্বিতীয় যুক্তফ্রন্টের সময় একজন অতি বামনেতা স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন এবং অতি বামদলের হাতে ছিল স্বরাষ্ট্র দপ্তরের ভার—ফেব্রুয়ারি ১৯৬৯ টু মার্চ ১৯৭০। তাঁরা তখন কতজন মানুষকে আটক করেছিলেন বিনা বিচারে--আমি বলছি না মানুষকে তাঁরা কেন আটক করলেন--তার সংখ্যা হচ্ছে ৩ হাজার ৩৬২ জন মানুষ। আর প্রথম যুক্তফ্রন্টের সময় মার্চ থেকে নভেম্বর পর্যন্ত ৯ মাসে ১৪১৬ জন মানুষকে আটক করা হয়েছিল। আমি দোষ দিচ্ছি না কাউকে, আমি দেখাতে চাই আজকে যাঁরা বড় বড় বক্তৃতা দিচ্ছেন, যাঁরা বলছেন মিসায় আটক করা উচিত নয়, পি, ডি,' তে আটক করা উচিত নয়, তাঁদের জানাতে চাই আমি যখন বিরোধী দলের নেতা ছিলাম তখন আমি স্বরাষ্ট্রমন্ত্রীর ঘরে গিয়ে বলেছিলাম যে পি, ডি, এ্যাক্টে ধরা ঠিক নয়, কিন্তু তিনি আমার কথা শুনেননি। তিনি যা ঠিক করতেন তাই করতেন। দ্বিতীয় যুক্তফ্রন্টের আমলে প্রিভেনটিভ ডিটেনসান এ্যাক্টে ৩৪৬২ জনকে ধরা হয়েছিল, আর আমাদের সময়ে মিসায় আটক আছে ৩৩৩২ জন। দ্বিতীয় যুক্ত ফ্রন্টের সময়ে পি,ডি, এ্যাক্টে যত আটক ছিল তার চেয়ে কম আমাদের সরকারের অধীনে আটক আছে। তাছাড়া যেদিন আমরা সরকারে আসি ২০শে মার্চ ১৯৭২ সালে সেদিন আমি দেখলাম ৭৩১০ জন মানুষ আটক আছে। আমরা নীতি নিয়েছিলাম ছেড়ে দিতে হবে। যেখান থেকে আন্ডারটেকিং, বন্ড এসেছে, যেখান থেকে বাবা-মা এসে বলেছেন যে আমার ছেলেকে ছেড়ে দিন হিংসাত্মক কাজ করবে না এইরকম আন্ডারটেকিং দিয়েছে, ডাঃ অমিয় বসু তাঁর পুত্র সম্বন্ধে এসে বললেন ছেড়ে দিতে, তিনি তাঁর ছেলেকে আমেরিকায় পাঠিয়ে দেবেন, যেখানে যেখানে এইরকম প্রতিশ্রুতি পেয়েছি যে তারা গ্যারান্টি বন্ড দিতে চায় তারা আর হিংসাত্মক কাজে বিশ্বাস করে না, সমাজবিরোধী কাজে লিপ্ত থাকবে না, সেখানে ছেড়ে দিয়েছি। যেখানে ৭৩১০ জন আটক ছিল সেখানে আমাদের সরকারের আমলে ৩৩৩২ জনে নেমে এসেছে। তবেও কি বলবেন যে আমরা অন্যায়ভাবে রেখেছি? ২।১টা কেসে হয়ত হয়। মার্কস একটা খুব ভাল কথা বলেছিলেন ইনডিভিজুয়াল কেস নিয়ে কখনও একটা নীতি বিচার করবেন না। ইনডিভিজুয়াল কেসে হয়ত ভুল হতে পারে, ৫।১০টা কেসে ভুল হতে পারে, কিন্তু নীতিগতভাবে আমি প্রশ্ন করতে চাই আজকে যদি মিসাতে আটক না করি, আমি প্রস্তুত আছি যদি বিধানসভা বলে সকলকে ছেড়ে দিন ছেড়ে দেব, কিন্তু তারপর দায়িত্ব নেবে কে? খুন যখন সুরু করবে, আবার যখন মানুষের জীবন বিপন্ন হয়ে পড়বে তখন নীতিগতভাবে কে নেবে দায়িত্ব? কে বলবে মানুষকে যে, না, ঠিক হয়েছে খুন করার ফলে কিন্তু প্রিভেনটিভ ডিটেনসান এ্যাক্ট করা ভাল নয়। এটা অত্যন্ত গুরুতর দায়িত্ব। হয়ত অপ্রিয় কাজ করতে হয় কিন্তু অনেক জিনিস অপ্রিয় কাজ করা দরকার, গান্ধীজী একথা বলতেন। আমরা কেউ বলছি না যে গান্ধীজীর আদর্শ সব জায়গায় মানা হয়েছে, নিশ্চয়ই ভুল হয়েছে, কিন্তু গান্ধীজী জোরের সঙ্গে বলতেন মাঝে মাঝে অপ্রিয় কাজ করতে হয়। প্রিভেনটিভ ডিটেনসান এ্যাক্টে ১৮, ১৯, ২০, ২২, ২৫, ২৬ বছরের ছেলেদের ধরে আমাদের আনন্দ হয় না। কিন্তু তাঁদের ধরতে হয় কেন, তাঁরা তো আমাদের ভাই বোন, যখন দেখি তাঁরা হিংসায় সম্পূর্ণ বিশ্বাস করেন এবং সেই বিশ্বাস অনুযায়ী তাঁরা কাজ করতে প্রস্তুত আছেন তখনই ধরতে হয়। আপনারা জানেন সাম্প্রতিককালে কিছু ঘটনা ঘটেছে, যাদের ধরা হয়েছে তাদের কাছ থেকে কনফেসান পাওয়া গেছে, অনেক লোকের নাম বেরিয়েছে, লিফলেট সিজড্, প্রেস সিজড হয়েছে, তার থেকে অনেক খবর আমরা পেয়েছি, সেই খবর জানা সত্ত্বেও যদি কোন সরকার কোন ব্যবস্থা না করে তাহলে সেই সরকার টোটালি ইররেসপনসিবল সরকার এই বিষয়ে আমার কোন সন্দেহ নেই। সেই খবর পাওয়ার পর আমাদের নিশ্চয়ই কতকগুলি ব্যবস্থা করতে হয়। এখনও বলছি যারা ডিটেন্ড হয়ে আছে যদি দেখি তাদের বাপ-মা গার্জেন এসে বন্ড দিচ্ছে, তারা এসে সই করে যাচ্ছে আন্ডারটেকিং-এ এবং যাদের ধরা হয়েছে তাদের প্রকৃতপক্ষে মন বদল হয়েছে, হিংসার নীতি বিসর্জন দিয়েছে, তাদের ছেড়ে দিচ্ছি। আমরা যে ছাড়ছি না তা তো নয়,

প্রত্যেক সপ্তাহে ৯।২ জন করে ছাড়ছি যখন দেখছি ছাড়া দরকার। ২।৯টা, কি ১০০টা, কি ১৫০টা, যদি ভুল হয় তাহলে সমস্ত নীতি ভুল হতে পারে না। নীতিগতভাবে আমাদের মিসা অনুযায়ী মাঝে মাঝে কাজ করতে হয়। কিছু কিছু নেতা আমরা দেখেছি, যিনি স্বরাষ্ট্রমন্ত্রী ছিলেন দ্বিতীয় যুক্তফ্রন্টের সময়ে, তিনিও বলছেন যে আমরা মিসাতে ধরছি, যেন তিনি জীবনে প্রিভেনটিভ ডিটেনসান কথাটা জানতেন না, তিনি নিজে জীবনে যেন প্রিভেনটিভ ডিটেনসানে সই করেননি। আমি এখানে হাজার হাজার ফাইল দেখিয়ে দেব জ্যোতি বসু মহাশয় এ্যাপ্রুভ করেছেন প্রিভেনটিভ ডিটেনসানে ৩,৪৬২ জন মানুষকে তাঁরা ডিটেন করেছিলেন, সেখানে আমরা ৩,৩৩২ জন মানুষকে ডিটেন করেছি।

[5-50—6 p.m.]

তাই একথা বলা মোটেই ঠিক হবেনা যে, মিসা ব্যবহার করে আমরা অত্যন্ত অন্যায় করছি এবং নীতিগতভাবে আমরা ভুল পথে দেশকে পরিচালনা করছি। দ্বিতীয় কথা এই পুলিশ সম্বন্ধে এখানে অনেক কথা বলা হয়েছে। আমি আমার প্রারম্ভিক ভাষণে বলেছি যে পুলিশের মধ্যে সকলেই সৎ এটা যেমন ঠিক কথা নয় আবার সকলেই অসৎ এটাও ঠিক কথা নয়। সমাজের প্রতিচ্ছবি শুধু পুলিশ বিভাগেই নয়, সব জায়গাতেই হবে। সমাজের প্রতিচ্ছবি পুলিশ বাহিনীতে আছে এবং অন্যান্য বাহিনীতেও আছে, তা সে প্রাইভেট সেক্‌টর হোক বা পাবলিক সেক্‌টর হোক। মাননীয় সদস্য নাসিরুদ্দীন খাঁন বললেন, সব পুলিশ চোর। আমাকে ক্ষমা করবেন, আমি একথা মানতে রাজি নই। আমি জানি পুলিশের মধ্যে অনেক সৎ কর্মচারী আছেন যাঁরা নিজেদের জীবন বিসর্জন দিয়ে কাজ করেছেন। একবার ভেবে দেখুন কত পুলিশ নিজেদের জীবন দিয়েছেন। ১৯৭০ সাল থেকে ১৯৭৪ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত ১৩৬ জন পুলিশ পশ্চিমবাংলায় খুন হয়েছে এবং কোলকাতায় খুন হয়েছে ৩৮ জন। ১৯৭০ সালে ১৭ জন, ১৯৭১ সালে ১৬ জন, ১৯৭২ সালে ৩ জন, ১৯৭৩ সালে ১ জন, ১৯৭৪ সালে ১ জন--এই হল কোলকাতার হিসেব। এছাড়া পশ্চিমবাংলায় ১৯৭০ সালে ৩২ জন, ১৯৭১ সালে ৭৮ জন, ১৯৭২ সালে ৯ জন, ১৯৭৩ সালে ১৩ জন, ১৯৭৪ সালের আজ পর্যন্ত ৪ জন। এঁরা কাদের জন্য, কিসের জন্য প্রাণ দিয়েছেন বলতে পারেন? এঁরা শান্তি রক্ষার জন্য প্রাণ দিয়েছেন, দুর্বৃত্তদের হাতে খুন হয়েছেন, মানুষের সুখের জন্য, মানুষের সুখ প্রতিষ্ঠার জন্য প্রাণ দিয়েছেন। তাঁরা যে নিঃস্বার্থভাবে কাজ করতে চেয়েছিলেন সে বিষয় কি কোন সন্দেহ আছে? এতগুলো পুলিশ যে প্রাণ দিল তাদের কথা কেউ বলবেন না? সরকারের বিরোধিতা করছেন, কিন্তু এতগুলো পুলিশ যে প্রাণ দিল তার সমর্থনে কিছু বলবেন না? তাঁরা যে কাজ করতে চেয়েছিলেন তারজন্য তাঁদের প্রশংসা করবেন না? এটা যদি না করি তাহলে আমি বলব আমরা প্রকৃতপক্ষে অন্যায় করছি। এই পুলিশ কি কি কাজ করেছে সেটা আমি আমার বক্তব্যে রেখেছি। আপনারা যদি আমার বক্তব্যটা দেখেন তাহলে দেখবেন দু'নম্বর পাতায় ৪ প্যারাতে আছে, "১৯৭৩ সালে কোলকাতা পুলিশের এলাকায় যে সমস্ত খুনের মামলার নিষ্পত্তি হয় তারমধ্যে দুটি ক্ষেত্রে অপরাধীদের প্রাণদণ্ড ৭টি ক্ষেত্রে যাবজ্জীবন কারাদন্ড এবং দুটি ক্ষেত্রে দীর্ঘমেয়াদী কারাদন্ড হয়। এই সকল মামলার মধ্যে বিচারপতি কে, এল, রায় এবং অজিত বিশ্বাসের হত্যা সংক্রান্ত মামলা দুটি ছিল। এই প্রসংঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, জননায়ক হেমন্ত বসুর হত্যাকাণ্ডের সঙ্গে জড়িত যে সকল আসামী বহুদিন ফেরার ছিল তাদের মধ্যে ৫ জনকে গ্রেপ্তার করা সম্ভব হয়েছে। মামলাটি এখনও বিচারাধীন আছে। কলিকাতা পুলিশের ওয়ারলেস্ সংস্থা ৫৫৯৪টি ক্ষেত্রে জনসাধারণকে বিভিন্ন ধরনের সাহায্য করেন, ১০৮টি ক্ষেত্রে হাসপাতালের জরুরী সংবাদ পৌঁছে দেন, ২১৯২টি পথ দুর্ঘটনা এবং ৮৩১টি অগ্নিকান্ডের ঘটনাস্থলে হাজির হন এবং প্রয়োজনীয় সাহায্য করেন"। যাদবপুর ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলার এবং আমাদের বন্ধু নেপাল রায় সম্বন্ধে বক্তব্য রেখেছেন মাননীয় সদস্য বারিদ বরণ দাস। এটা অত্যন্ত দুঃখের বিষয় যে, এখনও পর্যন্ত যারা দোষী তাদের সাজা দেওয়া সম্ভব হয়নি।

নেপাল রায়ের খুনের মামলাটি এখন সেসনে আছে। বিস্তারিত যা হয়েছে আমি সে সম্বন্ধে আপনাদের জানাচ্ছি।

Nepal Roy was shot to death on 30th March, 1971. After thorough investigation six persons were held who all belong to the extremist group having faith in Naxalite ideology and charge-sheet was submitted on 2nd February, 1972 against all the aforesaid six accused as well as three others showing absoconding. Subsequently one of the absconding accused person was held. He made a confession before a competent Magistrate and was tendered pardon by the learned Committing Court. All the accused six persons were committed to the Court of Sessions by the learned Presidency Magistrate to stand their trial under sections 302/120B I.P.C. and 302/109 I.P.C. and section 3 of the E.S. Act. Hon'ble High Court, Calcutta, was moved for holding the trial of this case without any Jury and accordingly the same was permitted. The trial of the case commenced in the Court of Shri S. N. Sanyal, Hon'ble Judge, 3rd Bench, City Civil and Sessions Court, Calcutta, and the same is under progress. Shri P. K. Basu, Shri J. N. Basu and Shri Padma Khastagir, the learned Barristers, are conducting the case on behalf of the prosecution.

গোপাল সেনের হত্যা কান্ড—আমি অত্যন্ত দুঃখের সাথে জানাচ্ছি যে ইনভেষ্টিগেসন হয়ে গিয়েছিল এবং করার পর আবার সেটা ফাইল হয়ে গিয়েছিল। কিন্তু কেস আবার রিওপেন করা হয়েছে, ইনভেষ্টিগেসন চলছে। কিন্তু দুঃখের বিষয় এখন ঠিকমত আমরা এগোতে পারিনি। খুব চেষ্টা চলছে কিভাবে যারা দোষী তাদের ধরা যায়। এর থেকে আর একটা জিনিস বেরোচ্ছে, আমি তখন পশ্চিমবাংলা সংক্রান্ত মন্ত্রী ছিলাম, তখন কি কোর্টে একটা কেস নিয়ে যেতে পারতাম? সাক্ষী পাওয়া যেত না কেউ আসত না পুলিশের কাছে কিছু বলতে, কেউ আসত না কোর্টে কিছু বলতে। খুনের মামলা চলছে। দুর্বৃত্তরা কোর্টের ভিতর ঢুকে গিয়ে বলত জজকে গুলি করব, সে সময় কোন মামলা করা যেত না, অসম্ভব অবস্থা ছিল, একটা সাক্ষী পাওয়া যেত না। আমি দেখলাম খুন হল আমার চোখের সামনে। পুলিশ এসে যখন আমাকে জিজ্ঞাসা করল যে কে খুন করল? আমি বললাম আমি তো দেখিনি, আমি তখন অন্যদিকে তাকিয়েছিলাম। কে বলতে যাবে, বলে তাদের প্রাণ হারাবে? কিছুই বলত না। আজকে অন্ততঃ বলা যেতে পারে যে অনেকগুলি মামলা হয়ে গেছে, অনেকগুলি মামলায় প্রাণদন্ড দেওয়া হয়েছে, অনেকগুলি মামলায় যাবজ্জীবন দন্ড হয়েছে, অনেকগুলি মামলায় দীর্ঘমেয়াদী জেল দেওয়া হয়েছে এবং অনেক মামলা আজকেও চলছে। আগে ১৯৪৭ সালে যে অবস্থা ছিল এখন কি সেই অবস্থা ফিরে এসেছে? আমরা এখন মামলা করে আসামীদের শাস্তি দেবার ব্যবস্থা করতে পারছি আজকে এইরকম অবস্থা মাননীয় সদস্যরা নিশ্চয় স্মরণ রাখবেন যখন পুলিশ সম্বন্ধে তারা বক্তব্য রাখবেন। তাছাড়া পুলিশের কাজ আর একটা দিক দিয়ে যদি আমরা দেখি কলকাতা পুলিশ এবং ওয়েষ্ট বেঙ্গল পুলিশে অসৎ লোক নিশ্চয় থাকতে পারে, কিন্তু সৎ লোকও আছে নিশ্চয়। কারণ, আমরা দেখতে পাচ্ছি আজকে ১৯৭৩ সালে কলকাতা পুলিশ সিজ করেছে চাল ২ হাজার ১০০ কে,জি, হুইট এন্ড হুইট প্রোডাক্ট ২০ হাজার ২৯১ কে,জি, বনস্পতি ৫ হাজার ৭২৬ কে,জি, মাষ্টার্ড অয়েল ২৪ হাজার ৯৮২ কে, জি, কেরোসিন অয়েল ২৯ হাজার ২১ লিটার, বেবি ফুড ২ হাজার ৩৩৮টি, চিনি ১০৩ কে, জি, পালসিড ৪ লক্ষ ১০ হাজার ৯৮৮ কে,জি, আর ওয়েষ্ট বেঙ্গল পুলিশ সিজ করেছে চাল ৩৫ হাজার ৪৭৭ কুইনটাল, প্যাডি ২৭ হাজার ৩৪৫ কুইনটাল, হুইট এন্ড হুইট প্রোডাক্ট ১০ হাজার ৬১১ কুইনটাল, পালসিড ১৯ হাজার ৫৩৯ কুইনটাল, এডিয়েবল অয়েল ৩ হাজার ৭১ কুইনটাল, সুগার ৪ হাজার ৫৬২ কুইনটাল, ভেজিটেবল অয়েল প্রোডাক্ট হাজার ৫১২ কুইনটাল, কেরোসিন অয়েল ২ লক্ষ ৪৫ হাজার ৬২০ লিটার, বেবি ফুড ২ হাজার ৬৫৪ টিন, ফার্টিলাইজার ২ হাজার ৫৭৩ টন। এরা এই কাজ করেছে। আজ আমি প্রত্যেকটি মাননীয় সদস্যকে আহ্বান জানাব যেখানে খবর পাবেন মাল লুক্কায়িত আছে, যেখানে খবর পাবেন মজুত করেছে মাল সেখানে খবর দেবেন আমাকে, খবর দেবেন দরকার হয় ফজলে হক সাহেবকে, খবর দেবেন পুলিশকে, ডি,এম-কে, পুলিশকে নির্দেশ দেওয়া আছে খবর পাওয়ামাত্রই আপনাদের সঙ্গে—আপনারা অন্য কাউকে

দিতে চান তাদের সঙ্গে নিয়ে সার্চ করে সেখানে মাল সিজ করবে। এটা পরিষ্কার নির্দেশ পুলিশকে দেওয়া আছে এবং পুলিশ সেই অনুযায়ী কাজ করবে বলে আমার বিশ্বাস।

[6—6-10 p.m.]

কোরাপশন, দুর্নীতি সম্বন্ধে বলা হয়েছে। দুর্নীতি সম্বন্ধে যে বক্তব্য রাখা হয়েছে সেটা আমি অস্বীকার করছি না। আমার যে ছাপান বক্তব্যটা আছে তাতে যদি দেখেন ২-এর পাতায়, বলা আছে, "কর্তব্যে গাফিলতি, শৃঙ্খলাভঙ্গ ইত্যাদির অভিযোগে ১৯৭৩ সালে কলিকাতা পুলিশের মোট ৩২২ জনের বিরুদ্ধে বিভাগীয় তদন্ত শুরু করা হয়। ৬৬টি ক্ষেত্রে তদন্তের নিষ্পত্তি হয়। এগুলির মধ্যে ১১ জনকে বরখাস্ত করা হয়, ১ জনের পদমর্যাদার হানি ঘটান হয়, ৩৭ জনের বেতন কমিয়ে দেওয়া হয়, ২ জনকে তিরস্কার করা হয়, ৬ জনকে জরিমানা করা হয় এবং ৯টি ক্ষেত্রে উপযুক্ত প্রমাণাভাবে তদন্ত নথিভুক্ত করা হয়। বৎসরের শেষে ২৫৫টি কেস বিবেচনাধীন থাকে।

ঐ সময়ের মধ্যে পশ্চিমবঙ্গ পুলিশে ৩৩১ জন পুলিশ কর্মচারীর বিরুদ্ধে বিভাগীয় তদন্ত শুরু করা হয়।" আর তাছাড়া আমাদের এখানে আই,পি,এস, অফিসার, বড় অফিসারদের বিরুদ্ধে আমরা যে ব্যবস্থা গ্রহণ করেছি--১৯৬৭ সাল থেকে পরিসংখ্যান আছে দেখছি, ১৯৬৭ সালে কৈ আপনারা তো একজনও বড়, উর্দ্ধতন অফিসারের বিরুদ্ধে কোন এ্যাকশন নেননি, ১৯৬৯ সালে তো একজন অফিসারের বিরুদ্ধেও এ্যাকশন নেননি, ১৯৭০ সালে একজন অফিসারের বিরুদ্ধেও এ্যাকশন নেননি-- আই, পি, এস অফিসার একজনের বিরুদ্ধেও নয়। আমরা অন্ততঃ বলতে পারি আমরা ৬ জন আই, পি, এস, অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছি এবং তার ভিতর দুইজনকে আমরা প্রসিকিউট করেছি কোরাপশনের জন্য। আপনাদের সময় কি কোরাপশন ছিলনা, ১৯৬৭ সালে কি আই, পি, এস, অফিসারদের ভিতর কোরাপশন ছিলনা, ১৯৬৯ সালে কি আই, পি, এস, অফিসারদের মধ্যে কোরাপশন ছিলনা, ১৯৭০ সালে কি আই, পি, এস, অফিসারদের মধ্যে কোরাপশন ছিলনা? একথা তো কেউ বললেন না আপনারা, যাঁরা বিরোধিতা করলেন তাঁরা কেউ তো বললেন না। অন্ততঃ এই সরকার ৬ জন হাই র‍্যাংকিং অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছে একথা তো কেউ বললেন না। আমরা নিশ্চয়ই চেষ্টা করছি এবং চেষ্টা করে যাবো। দুর্নীতি আমি সমর্থন করিনা, আমার সরকারও সমর্থন করেনা। সে দুর্নীতি যেই করুক, হাই র‍্যাংকিং অফিসারই করুক আর যে কোন দলের রাজনৈতিক মানুষই করুক নিশ্চয়ই তার বিরুদ্ধে আমাদের ব্যবস্থা গ্রহণ করতে হবে সেবিষয় কোন সন্দেহ নেই। তারজন্য যখন বক্তব্য রাখা হয় পুলিশ সম্বন্ধে, দুর্নীতি সম্বন্ধে তখন সরকার পক্ষ থেকে যে ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে সেকথা খানিকটা বললে আমরা আনন্দিত হতাম কারণ সেকথা না বলা সত্যকে লুকিয়ে রাখা, সেকথা না বলা মিথ্যা প্রচার করা, সেকথা না বলা সরকার যে কাজটা করেছে সেটা স্বীকার না করার একটা মনোভাব মানুষের সামনে রাখা। আর একটা খুব বড় জিনিসের কথা কেউ বললেন না, কংগ্রেসের তরফ থেকে দু'একজন বলেছেন। আজকে হিন্দু-মুসলমানের ভিতর যে সম্প্রিতির মনোভাব দেখা দিয়েছে তা আগে কখনো ছিল? আজকে পশ্চিমবঙ্গে হিন্দু-মুসলমান ভাই ভাই, তাদের মধ্যে কোন বিভেদ নাই পরিস্কারভাবে এই সরকার বলতে পারে। সেটা আগে কখনো করেছিলেন? ডাঃ রায়ের সময় ছিল নিশ্চয়ই কিন্তু আপনাদের সময় কি হয়েছে? আমি আপনাদের সময় যখন বলি তখন ঐ আর, এস, পি, নেতাদের একটু জিজ্ঞাসা করি সেটা কি হয়েছিল? এই যে এখানে আমরা পরিসংখ্যান দিয়েছি কারণ এটা আমরা বিশ্বাস করি যতক্ষণ না পর্যন্ত পুলিশ ফোর্সে মুসলমান ভাইরা আসবে, আদিবাসী ভাইরা আসবে, তপশীলভুক্ত জাতিরা আসবে ততক্ষণ পর্যন্ত প্রকৃতপক্ষে মানুষের মনে শান্তি আসবেনা। খালি সাম্প্রদায়িক মনোভাব আমরা বজায় রেখে যাবো, বক্তৃতা দিলেই চলবে না, কাজের দ্বারা দেখাতে হবে, কাজের দ্বারা তাদের মনের ভিতর একটা কনফিডেন্স ফিরিয়ে আনতে হবে। তারজন্য আমরা এক বৎসরের মধ্যেই ১০২ জন মুসলমান ভাইকে পুলিশে নিয়েছি। অনেক সাব-ইনেসপেকটার আছে। ১৩৫ জন তপশীল সম্প্রদায় মানুষকে নিযুক্ত করেছি—তারা

আমাদেরই ভাই। ৬৬ জন তপশীল উপজাতিভুক্ত ব্যক্তিকে আমরা রাজ্য পুলিশে নিযুক্ত করেছি। একথা তো কেউ বললেন না আপনারা। হ্যাঁ, এটা হয়েছে, এটা আগে হয়নি। আমি জিজ্ঞাসা করছি এটা আগে হয়েছিল কি? আমি দাঁড়িয়ে আছি, বলুন আমি ভুল বলছি। এই মনোভাব আগে দেখান হয়েছিল? তাই যেগুলি সরকার করেছে সেটা না বলে গুজরাট হয়ে গেল পশ্চিমবংগে এটা বলায় আমি অত্যন্ত দুঃখিত। আমি যাঁরা একথা বলেছেন তাঁদের পরিস্কার বলে দিতে চাই গুজরাট বা বিহার পশ্চিমবঙ্গে হবেনা, হবেনা, হবেনা, হতে পারে না। এখানে দক্ষিণপন্থীরা মাথা চাড়া দিতে পারেনা, পশ্চিমবঙ্গ দক্ষিণপন্থীদের দেশ নয়। গুজরাট বা বিহারের প্রচেষ্টা যদি কেউ করে দক্ষিণপন্থীরা করবেনা, এখানে যারা তথাকথিত বামপন্থী তাদের ভিতর থেকেই চেষ্টা করা হবে কিন্তু সেই চেষ্টা বিফল হবে, হবে, হবে, সেবিষয় কোন সন্দেহ নেই। আমরা নিশ্চয়ই অত্যন্ত দুর্দিনের ভিতর দিয়ে যাচ্ছি। খাদ্যের সমস্যাটা আমাদের প্রধান সমস্যা। মানুষের মুখে খাদ্য দিতে হবে। আজকে আমি যদি প্রত্যেক মডিফায়েড র‍্যাশনের দোকান থেকে সাড়ে ৭ শত গ্রাম গম দিতে পারতাম, সাড়ে ৭ শত গ্রাম চাল দিতে পারতাম তাহলে সমস্যা অনেক কমে যেতো সে বিষয় আমাদের সন্দেহ নেই।

তারজন্য আমাদের চেষ্টা করতে হবে। কিভাবে এটা করা যায় তারজন্য আমরা প্রাণপণ চেষ্টা করছি। কেন্দ্র থেকে আরও বেশী পেতে চেষ্টা করছি। আরও বেশী প্রকিওরমেন্ট আমাদের করতে হবে, বোর থেকে প্রকিওরমেন্ট করতে হবে। খাদ্য সমস্যার খানিকটা যদি আমরা মোকাবিলা করতে পারি, তাহলে অনেক সমস্যা আমাদের কমে যাবে এবং সেটা আমরা নিশ্চয়ই দেখব।

তিমিরবাবু বললেন, কেন বললেন জানিনা, আমার ধারণা এসেম্বলীতে রেজোলিউশন হয়ে গেলে তার বিরুদ্ধে বক্তব্য রাখা যায় না, তিনি বললেন, কেন রেজোলিউশন আনা হয়েছিল ডাক্তার, ইঞ্জিনীয়ারদের সম্বন্ধে, কেন অজয়বাবু এই প্রস্তাব উৎথাপন করলেন, অজয়বাবুকে দিয়ে আমরা খারাপ কাজ করাচ্ছি। অজয়বাবু এই প্রস্তাব উৎথাপন করেছেন পশ্চিমবঙ্গে দরিদ্র মানুষের পক্ষ থেকে, তিনি এই প্রস্তাব দ্বারা আজকে দরিদ্র মানুষকেই সমর্থন করেছেন। ডাক্তার ইঞ্জিনীয়ারদের বিরুদ্ধে আমার কোন ভিন্ডিক্‌টিভনেস নাই—

(Shrimati Ila Mitra আজকে কি হয়েছে শুনেছেন?)

(নয়েজ)

আমি চাই তাঁরা এগিয়ে আসুন, তাদের বিরুদ্ধে আমাদের কোন ভিন্ডিক্‌টিভনেস নাই। আমি এটা জানাতে চাই। কিন্তু তারা পশ্চিমবঙ্গের জনজীবন অচল করে দেবে আর আমরা চেয়ে চেয়ে দেখব, এটা হয়না। আমরা বার বার আবেদন করেছি, তাঁরা কাজে আসুন। সরকার তাঁদের কাছে পরিষ্কারভাবে বক্তব্য রেখেছেন, মাননীয় সদস্যরা সেকথা নিশ্চয়ই জানেন। শ্রীমতী গীতা মুখোপাধ্যায় মহাশয়া বললেন—নিশ্চয়ই বিহার হয়ে যাবে, হিন্দ মোটরসে কি হয়েছিল—

**Shrimati Geeta Mukhopadhyaya :**
আমি বলেছি বিহার যাতে না হয়।

**Shri Siddhartha Shankar Ray :**
তিনি বলেছেন বিহার যাতে না হয় দেখতে হবে, কারণ হিন্দ মোটরসে কি হয়েছে দেখেছেন? কি চেষ্টা, হিন্দ মোটরসে পুলিশ গুলি করেছে, অত্যন্ত অন্যায় করেছে ইত্যাদি ইত্যাদি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ক্যাবিনেটে পাশ করেছি—আপনার নিশ্চয়ই মনে থাকবে যে কলকাতার হাইকোর্টের জজ নয়, উড়িষ্যা হাইকোর্টের এক্স চিফ জাজ অনুসন্ধান চালিয়ে আমাদের যে রিপোর্ট দিয়েছেন, সেই রিপোর্ট সম্বন্ধে ক্যাবিনেটে পাশ করে এসেছি

যে সপ্তাহখানেক মধ্যে তা ছেপে প্রত্যেক সদস্যদের কাছে তা দেওয়া হবে। সেই রিপোর্টে অনেক কথা আছে নানা ঘটনা সম্বন্ধে। গীতা মুখোপাধ্যায় মহাশয়া অতি চীৎকার করে বললেন—কি ভয়ানক কান্ড, পুলিশ গুলি করেছে। সেই রিপোর্টের ৭৯ নং পাতায় ৪ নং প্যারাগ্রাফ থেকে পড়ছি।

(নয়েজ)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কমিশন এই বলছে—
Whether the firing by the police was justified or unjustified.

(Noise)

**Shri Siddhartha Shankar Ray** : In the ultimate analysis of the evidence with reference to different stages of the incident throughout the day on July 7, 1973, as fully discussed above the Commission finds :—

(i) First firing : between 2-40 p.m. and 2-45 p.m. Scuffle between the mob and the police :—

In the sequence of situations as developed from time to time the seizure of rice by the police at Hind Motor Station was followed by altercation between the mob and the police and the kidnapping of two constables and one A.S.I. and attempted kindnapping of another constable and when the mob trying to snatch away a rifle from a constable who realised that he will be overpowered and his rifle whould be snatched away in course of the scuffle it was at that stage that the police had no other alternative but to fire in self-defence which was the first firing in which seven rounds were fired.

(ii) Second firing between 2-45 and 3-05. Firing by trapped policemen from the burning compartments for getting down on the platform. :—

The police party which had been surrounded by the mob on the platform resulting in scuffle had entered two railway compartments of T-78 down train and having subsequently realised that unless such mob attack subsided they could not get out of the compartments and there was no way for them to save themselves so trapped in the compartments which had been set on fire by the mob and that they were doomed to be burnt alive, fired 10 rounds, while still inside the compartments, for getting down.

(iii) Third firing at about 3-10 p.m.—firing by policemen while on retreat, being chased by the mob :—

While the police party after getting down from the compartments on the platform, was trying to escape towards Uttarpara the mob was throwing crackers, stones and brickbats to injure them; it was at this stage that the police party chased by the mob fired five rounds while on retreat, in self-defence.

In the ultimate analysis of the facts and circumstances all the three firings by the police in self-defence were justified.

›-10—6-20 p.m.]

Responsibility for disturbances : Motivation. There is evidence of confrontation between the smugglers and the cordoning police in the area which is stated to be a strong hold of a particular political party.

আপনারা জানেন সেটা
A particular political party opposed to the present Government and the disturbances

are stated to have been caused with the passive and tacit support of the said politic party. That the said political party had some hand in the particular incident July 7, 1973 when taking all these smugglers they came to lime light. That tl disturbances were politically motivated

এটা আমার কথা নয়, উড়িষ্যার এক্স্ চীফ জাস্টিস্-এর কথা

With the object of causing loss to the State Exchequer and vilification of th Government in power. All these were done by taking advantage of the situatio which had been created with an ulterior motive to give colour that the law an order situation was worsening

এর থেকে স্ট্রং রিপোর্ট বোধ হয় কোন জজ এর আগে দেন নি। যেটা এখানে এসেছে পুরো এন্‌কোয়ারী করার পর পাব্‌লিক এন্‌কোয়ারী। পরে কমিশন্ অব এন্‌কোয়ারী। পরে

That the disturbances were politically motivated. That the said political party ha some hand in the particular incident on July 7, 1973, when taking all these smuggler they came to lime light.

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী যে কথাটা বলেছেন সেটা আমাদের বেঞ্চ থেকে বল হয়নি। হিন্দমোটর-এর কথা এই বেঞ্চ থেকে কেউ উল্লেখ করেন নি।

**Shri Siddhartha Shankar Ray :**

হিন্দ-মটর এলাকায় এই পলিটিক্যাল পার্টি কারা সেটা আপনারা জানেন। হরশঙ্করবাব আপনিও জানেন সেটা কোন পলিটিক্যাল পার্টি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গীতাদি বা হরশঙ্করবাবু যে কথা বলছেন,—গীতাদি এখনও সি,পি,এম, হননি! তাহলে উনি এত উত্তেজিত হচ্ছেন কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, গীতাদি একটা জাজমেন্ট পড়েছেন। জাজমেন্টটা যখন পড়ছিলেন—আমরা কিছু আইনটাইন করেছিলাম তো—তাই জাজমেন্ট-এর কথা শুনেই বোঝা যায় যে আসলে জাজমেন্ট-এ কি বলছে, উনি যখন পড়ছিলেন

That it was urged before me that this inclusion of 25 Arms Act was clearly an after thought and the police might have hands against this thing. The word public was later inserted which was pointed out.

সেইজন্য আমি জাজমেন্টটা চাইছিলাম যে জাজ কি বলেছেন। আমরা আইনব্যবসা খানিকটা করেছিলাম, খানিকটা এক্সপিরিয়ান্স ছিল তাই সিদ্ধান্তে এসেছি, ঐটা বলার পরে যেটা গীতাদি পড়েননি সেটা আমি পড়ে দিচ্ছি। আমি হাউসের সামনে সেটা পড়ে দিচ্ছি, However it is not very clear at this stage.

**Shrimati Geeta Mukhopadhyaya :**

বলুন বেল কি করে দিল?

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গীতাদি এত ক্ষিপ্ত হচ্ছেন কেন আমি জানিনা। উনি যেটা দিয়েছেন সেইটা থেকে পড়ছি। বাইরের কোন কিছু পড়িনি। এখানে জজ সাহেব বলেছেন, However it is not very clear at this stage...... bail application

তার মানে হচ্ছে তিনি কোন জাজমেন্ট দিচ্ছেন না।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

আমি খুব সিরিয়াস কমপ্লেন করেছি। আপনার পুলিশ এইসব করেছে।

(গোলমাল।)

**Shri Siddhartha Shankar Ray** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন কোন মহিলা সদস্যা বক্তব্য রাখেন তখন আমি বরাবরই বসে পড়ি। তাই গীতাদি যদি কিছু বলতে চান বলুন আমি বসে পড়ছি। এই সম্মানটা আমাকে দিতেই হবে গীতাদিকে, ইলাদিকে, মীরাদিকে—প্রত্যেককে—তারজন্যই এই সম্মানটা দিচ্ছি গীতাদিকে। কিন্তু মহিলা সদস্যা যদি কোন ভুল করেন সেই ভুলটা সেটা ভাই হিসাবে দেখিয়ে দেওয়া নিশ্চয় আমার কর্তব্য। আমি তাই গীতাদিকে ভাই হিসাবে দেখিয়ে দিচ্ছি যে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সেনটেন্স তিনি বাদ দিয়ে গেলেন সেটা হচ্ছে,

However it is not very clear at this stage

এবং বলছেন এস, ডি, পি, ও, উইল প্লিজ লুক ইনটু দিস।

(কংগ্রেস বেঞ্চ হইতে একটি কন্ঠ ঃ— উনি মিসলীড করছেন।)

আমি সেটা বলছি না। মহিলারা কখনও মিসলীড করেন না।

**Shrimati Geeta Mukhopadayaya** :

বলুন আরম্‌স এ্যাক্‌ট থাকা সত্ত্বেও বেল কি করে দিল? আই এ্যাম এ লে ম্যান এবং আই এ্যাম আসকিং ইউ।

**Shri Siddhartha Shankar Ray** :

(কংগ্রেস বেঞ্চের সদস্যদের উদ্দেশ্যে)

আপনারা গীতাদিকে বিব্রত করবেন না। তিনি একটু উত্তেজিত আছেন। গীতাদি যদি আইনব্যবসা করতেন তাহলে তিনি জানতেন মারডার কেসেও বেল হয়। আমি মারডার কেসেও বেল পেয়েছি। এখানে যারা আছেন তাঁদের মধ্যে যাঁরা আইনব্যবসা করেন তারাও অনেকে নিশ্চয় পেয়েছেন। আরম্‌স এ্যাক্‌ট তো কোন ছার। সুতরাং বেল হবে এটা নূতন কথা নয়। আসল কথা হচ্ছে গীতাদিকে আমি এটা বলতে চেয়েছিলাম এটা জাজমেন্ট নয় আপনার মাধ্যমে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আর এই লেবুটা রগড়ে তেতো করে দেবো না। গীতাদি আমার উপর ভয়ানক ক্ষেপে যাবেন। আর একটা কথা গীতাদি বললেন পাঁশকুড়া সম্বন্ধে। একটা কথা হচ্ছে, আমি মাননীয় সদস্য ভাই-বোনেদের অনুরোধ করবো যেখানে স্মাগলারের সঙ্গে পুলিশের মারামারি হয় যেখানে স্মাগলার পুলিশকে গুলি করে, পাঁশকুড়াতে যা হয়েছে, সেখানে স্মাগলারের পক্ষে বক্তব্য রাখবেন না। আমার কাছে পুরো রিপোর্ট আছে। দরকার হয় আমার কাছে আসবেন। আপনি বিব্রত হচ্ছেন। আমি আপনাকে বিব্রত করতে চাই নি। যেখানে স্মাগলারকে ধরে পুলিশ, যেখানে স্মাগলিং বন্ধ করতে যায় সেখানে অন্ততঃ পুলিশকে সমর্থন করুন। এছাড়া, পুলিশের কাজ বন্যার্ত্ত এলাকায় যারা ছিলেন তারা জানেন। আমার কাছে অনেক পরিসংখ্যান আছে, কিন্তু সেগুলো দিলে সময় নষ্ট হবে, বেশি সময় আমার নেই। বন্যার্ত্ত এলাকায় পুলিশ গিয়েছে মানুষের সাহায্য করেছে। যখন বলা হয়েছে যেখানে বলা হয়েছে পুলিশ সেখানে গিয়েছে। রাতদিন ঘুম নেই খাওয়া নেই তারা কাজ করেছে এই বিষয়ে কোন সন্দেহ নেই।

[6-20—6-30 p.m.]

যাঁরা বন্যার্ত্ত এলাকার এম,এল,এ, আছেন তাঁরা নিশ্চয় জানেন। বেষ্টারউইচ সাহেব এখানে জলপাইগুড়ি এলাকা থেকে এসেছেন তিনি নিশ্চয় জানেন। হুগলী, মেদিনীপুর, সব জায়গার এম,এল,এ, এখানে আছেন সবাই জানেন যে পুলিশ সেখানে বন্যার্তদের সাহায্য করেছেন কিনা। রিপোর্টে দেখা গেছে জলপাইগুড়িতে

In the morning of 22nd March, 1974, one Ramdulal Biswas along with 30/40 persons went to the *adi* land of Bhogindra Roy and Bhaben Roy of village

Dharmapur, Moinaguri and started erecting huts. When Bhogindra and Bhaben protested against this, they were severely assaulted by Ramdulal Biswas and his men. Later Bhogindra succumbed to his injuries and Bhaben Roy was admitted to a primary health centre with serious injuries. On the same day at 9.00 hours some of the assailants of Bhogindra were noticed by the villagers of Dharmapur when they attacked two of them. One of the injured person subsequently died and the other was hospitalised. Over these two incidents Moinaguri Police case No such and such, dated 22nd March, 1974, under sections 147, 143, 326, 304 and 307 of the Indian Penal Code was started and 10 persons were arrested. Local police is still at the spot.

আর একটা কথা বললেন নিরঞ্জন ডিহিদার মহাশয়, আসানসোলের কথা। কিন্তু আসল ঘটনাটা কি সেটা মাননীয় সদস্যদের জানা দরকার। গত ২২শে মার্চ ১৯৭৪ সাল রাত ১১-১৫ মিঃ সময় রত্নেশ্বর নামে এক ব্যক্তি যিনি হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ওয়ার্কস-এর কর্মী তাঁর মৃতদেহ পাওয়া যায় মহিষলিলা নামে এক কলোনীতে।

The deceased was attacked by miscreants while returning from Chhattapathak, police station Asansol but not from duty. This refers to Asansol P.S. case No. such and such. The dog was requisitioned. None was arrested so far. Death was due to Union rivalry. Deceased has been identified as the President of the rival faction of the A.I.T.U.C. Union.

তিনি এই এ,আই,টি,ইউ,সি, পক্ষে ছিলেন? না, বিপক্ষে ছিলেন। আমার আর বেশী সময় নেই। আমি বলতে চাচ্ছি যে এখানে অনেকরকম বক্তব্য রাখা হয়---যেটা সত্য তাকে বিভ্রান্ত করে। কিন্তু আসল ঘটনায় দেখা যায় সেটা অন্য জিনিস এবং সেই কথা আমাদের কর্তব্য হাউসকে জানানো। এখানে সাট্টা গ্যাম্বলিং সম্বন্ধে যে কথা বলা হয়---সে সম্পর্কে আমরাও নিশ্চয় একমত যে সেটা তোলা দরকার। তারপর জোতদারদের সম্পর্কে যে কথা বলা হয়েছে সেটা মোটেই সত্য নয়। আমরা অনেক জোতদারকে গ্রেপ্তার করেছি। সে সম্বন্ধে আমাদের পরিষ্কার পরিসংখ্যান আছে। অনেক জায়গায় আমরা তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছি, বহু জোতদারকে গ্রেপ্তার করেছি। ডিস্ট্রিক্ট ওয়াইজ ফিগার আমার এখানে আছে---আমি আপনাদের তা দেবো। তা থেকে দেখা যাবে যে নিশ্চয় আমরা জোতদারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছি। একথা মোটেই ঠিক নয় যে তাদের বিরুদ্ধে এ্যাকসন নেওয়া হয়নি। এ্যাগ্রারিয়ান ললেসনেস সম্বন্ধে যেটা বললেন সেটাতে দেখা যাচ্ছে ১৯৬৭ সালে ১২৮টি হয়, ১৯৬৮ সালে ১২৮টি হয়, ১৯৬৯ সালে ৫২৮টি হয়, ১৯৭০ সালে ১৬৬টি হয়, ১৯৭২ সালে ২২টি এবং ১৯৭৩ সালে মাত্র ১৩টি এ্যাগ্রারিয়ান ললেসনেস হয়-তার মানে এ্যাগ্রারিয়ান ললেসনেস অনেক কমে এসেছে ১৯৬৭ সালের চেয়ে, সেটা আপনারা নিশ্চয় সকলে স্বীকার করবেন। এছাড়া প্রায় ১০০ উপর জোতদারদের আমরা গ্রেপ্তার করেছি বিভিন্ন জেলা থেকে, সে পরিসংখ্যানও আমার কাছে আছে। কুচবিহারে ১২০, দার্জিলিং-এ ৪ জন এইরকমভাবে প্রত্যেক জেলাওয়ারী করেছি। ১৯৭২ সালে আমরা ২৬২ জনকে গ্রেপ্তার করেছি, ১৯৭৩ সালে ২৯৭ জনকে গ্রেপ্তার করেছি। সুতরাং এই কথা সম্পূর্ণ মিথ্যা যে আমরা জোতদারদের বিরুদ্ধে এ্যাকসন নিই নি---নিশ্চয় নেব। যে জোতদার অন্যায়ভাবে লেভি দেবে না, যে জোতদার অন্যায়ভাবে কাজ করবে, যে জোতদার সরকারের বিরুদ্ধে যাবে, যে জোতদার বর্গাদারদের ঠকাবে ইত্যাদি ইত্যাদি আইন ভঙ্গ করবে সেই জোতদারদের বিরুদ্ধে আমরা অন্য কোন মানুষের মত নিশ্চয় ব্যবস্থা গ্রহণ করব। এই পরিসংখ্যান থেকে দেখা যাচ্ছে ১৯৭৩ সালে আমরা ২৯৭ জন জোতদারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছি এবং তাদের গ্রেপ্তার করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর কোন কথা বলতে চাই না, শুধু এটুকু বলতে চাই, যে কাট মোসানগুলি এনেছেন সেগুলির আমি সম্পূর্ণ বিরোধিতা করছি এবং বাঁদিকে যে বন্ধুরা বসে আছেন তাদের আমি অনুরোধ করবো দেশ শান্তিপূর্ণ হোক, দেশকে সমৃদ্ধিশালী করুন, দেশকে শক্তির পথে নিয়ে যান, মারামারি কাটাকাটি নয়, শান্তির পথে যদি আমরা যাই তাহলে নিশ্চয় পাশ্চিমবাংলা সমৃদ্ধিতে ভরে উঠবে সেবিষয়ে কোন সন্দেহ নেই। বন্দেমাতরম্॥

**Mr. Speaker** : I put all the cut motions under Demand No. 21 to vote, except Nos. 3, 4, 8, 9, 10, 17 and 5 to 7, 11 to 13 on which, I understand, division will be demanded.

The motion of Shri Pradyot Kumar Mahanti that the amount of the demand be reduced to Re. 1, was then put and lost.

6-30—6-35 p.m.]

The motion of Shri Timir Baran Bhaduri that the amount of the Demand be reduced to Re. 1 was then put and a division taken with the following result :

NOES—75

Abdus Sattar, Shri
Abedin, Dr Zainal.
Anwar Ali, Shri Sk
Bapuli, Shri Satya Ranjan
Bauri, Shri Durgadas,
Bhattacharyya, Shri Pradip.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Ananda Mohan
Bose, Shri Lakshmi Kanta
Chakravorty, Shri Bhabataran.
Chattaraj, Shri Saniti
Chatterjee, Shri Ganti Ranjan
Das, Shri Barid Baran.
De, Shri Asamanja
Dutta, Shri Adya Charan
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Rabindra
Goswami, Shri Paresh Chandra
Gurung, Shri Gajendra
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Khan, Shri Nasiruddin
Khan, Samsul Alam, Shri
Lakra, Shri Denis
M. Shankat Ali, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal
Mahato, Shri Sitarai.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Kishore .
Mandal, Shri Probhakar
Mandal, Shri Santosh Kumar,
Mazumdar, Shri Indrajit.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohanta, Shri Bijoy Krishna.
Mondal, Shri Aftabuddin.
Mondal, Shri Khagendra Nath.

Mukherjee, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Nag, Dr. Gopal Das.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Ardhendu Sekhar.
Nurul Islam Molla, Shri.
Nurunnesa Sattar, Shrimati.
Paik, Shri Bimal.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Sankar Das.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Samanta, Shri Tuhin Kumar.
Saraogi, Shri Ramkrishna.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Bholanath.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Topno, Shri Antoni.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—14

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharyya, Shri Sibapada
Bhattacharyya, Shri Harasankar.
Chakrabarti, Shri Biswanath.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Lahiri, Shri Somnath.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Roy, Shri Aswini Kumar.
Sinha, Shri Nirmal Krishna.

The Ayes being 14 and the Noes 75, the motion was lost.

The motion of Shri Timir Baran Bhaduri that the amount of the Demand be reduced by Rs. 100 was then put and a division taken with the following result :

NOES—75

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan
Bauri, Shri Durgadas.
Bhattacharyya, Shri Pradip.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Ananda Mohan.
Bose, Shri Lakshmi Kanta
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan
Das, Shri Barid Baran.
De, Shri Asamanja.
Dutta, Shri Adya Charan.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Rabindra.
Goswami, Shri Paresh Chandra
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Khan, Shri Nasiruddin.
Khan, Samsul Alam, Shri.
Lakra, Shri Denis.
M. Shaukat Ali, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Mazumdar, Shri Indrajit.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohanta, Shri Bijoy Krishna.
Mondal, Shri Aftabuddin.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Nag, Dr. Gopal Das.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Ardhendu Sekhar.
Nurul Islam Molla, Shri.
Nurunnesa Sattar, Shrimati.
Paik, Shri Bimal.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.

Paul, Shri Sankar Das.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Samanta, Shri Tuhin Kumar.
Saraogi, Shri Ramkrishna.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Bholanath.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Topno, Shri Antoni.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—14

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharyya, Shri Sibapada
Bhattacharyya, Shri Harasankar.
Chakrabarti, Shri Biswanath.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Lahiri, Shri Somnath.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Roy, Shri Aswini Kumar.
Sinha, Shri Nirmal Krishna.

The Ayes being 14 and the Noes 75, the motion was lost.

The motions of Shri Ajit Kumar Ganguly and Dr. Sk. Omar Ali that the amount of the Demand be reduced to Re. 1 were then put and a division taken with the following result :

NOES—75

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan
Bauri, Shri Durgadas.
Bhattacharyya, Shri Pradip.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Ananda Mohan.

NOES—75

Bose, Shri Lakshmi Kanta.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
De, Shri Asamanja.
Dutta, Shri Adya Charan.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Rabindra.
Goswami, Shri Paresh Chandra.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Khan, Shri Nasiruddin.
Khan, Samsul Alam, Shri.
Lakra, Shri Denis.
M. Shaukat Ali, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Mazumdar, Shri Indrajit.
Md. Safiulllah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohanta, Shri Bijoy Krishna.
Mondal, Shri Aftabuddin.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Nag, Dr. Gopal Das.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Ardhendu Sekhar.
Nurul Islam Molla, Shri.
Nurunnesa Sattar, Shrimati.
Paik, Shri Bimal.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Sankar Das.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Samanta, Shri Tuhin Kumar.

Saraogi, Shri Ramkrishna.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Bholanath.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Topno, Shri Antoni.
Wilson-de Roze, Shri George Albert.

**AYES—14**

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharyya, Shri Sibapada
Bhattacharyya, Shri Harasankar.
Chakrabarti, Shri Biswanath.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Lahiri, Shri Somnath.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta
Murmu, Shri Rabindra Nath.
Roy, Shri Aswini Kumar.
Sinha, Shri Nirmal Krishna.

The Ayes being 14 and the Noes 75, the motions were lost.

The motions of Shrimati Ila Mitra, Shri Netaipada Sarkar, Shri Kanai Bhowmik and Shri Saroj Roy that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and a division taken with the following result :

**NOES—75**

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan
Bauri, Shri Durgadas.
Bhattacharyya, Shri Pradip.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Ananda Mohan.
Bose, Shri Lakshmi Kanta.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
De, Shri Asamanja.
Dutta, Shri Adya Charan.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.

Ghosh, Shri Rabindra.
Goswami, Shri Paresh Chandra.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Khan, Shri Nasiruddin.
Khan, Samsul Alam, Shri.
Lakra, Shri Denis.
M. Shaukat Ali, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Mazumdar, Shri Indrajit.
Md. Safiulllah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohanta, Shri Bijoy Krishna.
Mondal, Shri Aftabuddin.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Nag, Dr. Gopal Das.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Ardhendu Sekhar.
Nurul Islam Molla, Shri.
Nurunnesa Sattar, Shrimati.
Paik, Shri Bimal.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Sankar Das.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Samanta, Shri Tuhin Kumar.
Saraogi, Shri Ramkrishna.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Bholanath.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.

Topno, Shri Antoni.
Wilson-de Roze, Shri George Albert.

**AYES—14**

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharyya, Shri Sibapada
Bhattacharyya, Shri Harasankar.
Chakrabarti, Shri Biswanath.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Lahiri, Shri Somnath.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta
Murmu, Shri Rabindra Nath.
Roy, Shri Aswini Kumar.
Sinha, Shri Nirmal Krishna.

The Ayes being 14 and the Noes 75, the motions were lost.

The motion of Shri Siddhartha Sankar Ray that a sum of Rs. 46,30,86,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "255-Police.", was then put and a division taken with the following result :

AYES—75

Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan.
Bauri, Shri Durgadas.
Bhattacharyya, Shri Pradip.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Ananda Mohan.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Dutta, Shri Adya Charan.
Fazle Haque, Dr. Md.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Rabindra.
Goswami, Shri Paresh Chandra
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Khan, Shri Nasiruddin.
Khan, Samsul Alam, Shri.
Lakra, Shri Denis.

M. Shaukat Ali, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Maiti, Shri Braja Kishore.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Mazumdar, Shri Indrajit.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohanta, Shri Bijoy Krishna.
Mondal, Shri Aftabuddin.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Nag, Dr. Gopal Das.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Ardhendu Sekhar.
Nurul Islam Molla, Shri.
Nurunnesa Sattar, Shrimati.
Paik, Shri Bimal.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Sankar Das.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Samanta, Shri Tuhin Kumar.
Saraogi, Shri Ramkrishna.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Bholanath.
Sen Gupta, Shri Kumar Dipti.
Shaw, Shri Sachi Nandan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Topno, Shri Antoni.
Wilson-de Roze, Shri George Albert.

NOES—14

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Bhattacharyya Shri Sibapada.
Bhattacharyya, Shri Harasankar.

Chakrabarti, Shri Biswanath.
Dihidar, Shri Niranjan.
Ghosh, Shri Sisir Kumar.
Lahiri, Shri Somnath.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Roy, Shri Aswini Kumar.
Sinha, Shri Nirmal Krishna.

The Ayes being 75 and the Noes 14, the motion was carried.

**Mr. Speaker** : Hon'ble Minister-in-charge of Food and Supplies Department was to make a statement today but the statement has not yet been made. Attention was called by several honourable members. I would like to hear from the Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs.

**Shri Gyan Singh Sohanpal** : The Food Minister was to make a statement today in response to a calling attention notice of Shri Md. Shafiulla. Unfortunately the Food Minister is not present in the House today. Perhaps he is busy otherwise. I sincerely apologise to you and through you to the honourable members of this House for his absence, and I can assure you that the statement will be made at the earliest opportunity on Monday.

### Adjournment

The House was then adjourned at 6.35 p.m. till 1 p.m. on Monday, the 25th March, 1974, at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Monday, the 25th March, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 10 Ministers, 5 Ministers of State, 2 Deputy Ministers and 132 Members.

[1—1-10 p.m.]

### Oath or Affirmation of Allegiance

**Mr. Speaker** ; Honourable Members, any of you who have not yet made an Oath or Affirmation of Allegiance, may kindly do so.

(There was none to take oath)

### STARRED QUESTIONS
### ( to which oral answers were given )

হায়ার সেকেণ্ডারী পরীক্ষা, ১৯৭৪

*৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং * ১২২৮ শ্রীকাশীনাথ মিশ্র ঃ শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্তমানে মাধ্যমিক শিক্ষা পর্যতের কর্মচারীরা কর্ম-বিরতি আরম্ভ করায় আগামী ১৯এ মার্চ ১৯৭৪ হইতে যে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা আরম্ভ হওয়ার কথা তাহা এক অনিশ্চয়তার মধ্যে আসিয়া পোঁছিয়াছে;

(খ) অবগত থাকিলে,

(১) উক্ত পর্যতের কর্মচারীদের কর্মবিরতির কারণ কি;

(২) পরীক্ষাগুলি পূর্বঘোষিত তারিখে আরম্ভ হইবে কিনা;

(৩) উক্ত তারিখে পরীক্ষা না হইলে পর্যতের কত টাকার ক্ষতি হইবে; এবং

(৪) এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) সরকার অবগত আছেন যে মাধ্যমিক শিক্ষা পর্যদের এক দল কর্মচারী কর্মবিরতি আরম্ভ করিয়াছেন। কিন্তু পরীক্ষা আরম্ভ হওয়া সম্বন্ধে কোন অনিশ্চয়তা আর নাই।

(খ) (১) কর্মবিরতির কারণ স্বরূপ বিভিন্ন দাবী-দাওয়ার উল্লেখ করা হয়।

(২) পরীক্ষা পূর্বঘোষিত তারিখে আরম্ভ হইয়াছে।

(৩) এই প্রশ্ন উঠে না।

(৪) মাধ্যমিক শিক্ষা পর্যৎ কর্তৃক চারিটি(৪) রিজিওনাল একজামিনেসন কাউনসিল গঠিত হইয়াছে। রিজিওনাল একজামিনেসান কাউনসিলগুলির সদস্যগণ, বিভিন্ন শিক্ষক সংস্থা ও অভিভাবক সমিতির স্বেচ্ছাসেবকরা পরীক্ষা গ্রহণের কার্যে সহায়তা করিতেছেন।

সরকার পক্ষ হইতে জেলা ম্যাজিস্ট্রেটগণ, মহকুমা-শাসকগণ, সরকারের বিভিন্ন বিভাগের কর্মচারীগণ, অসামরিক প্রতিরক্ষা বিভাগের কর্মচারীগণ, পুলিশ, ইত্যাদি পরীক্ষা গ্রহণ ব্যাপারে সক্রিয় সাহায্য করিয়াছেন ও করিতেছেন।

এই প্রশ্নটা টাইম-বার্ড হয়ে গেছে। মধ্যশিক্ষা পর্ষদের পরীক্ষা মোটামুটি ভালভাবে চলছে। দাবী-দাওয়া যেগুলি সেটা বিবেচনাধীন আছে। সেজন্য যদি এটা আলোচনা করতে না দেন তাহলে ভাল হয়।

**Shri Kashinath Misra :**
মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে আজকে পরীক্ষা হয়ত চলছে। কিন্তু সেখানে কর্মচারীদের কর্মবিরতি চলছে। কাজেই সেটার কারণ কি সেটা আমি জানতে চাই, আপনি সেটা দয়া করে বলবেন কি?

**Mr. Speaker :** For public interest and also for the interest of the examination the Minister is not willing to give answer to this question.

### Construction of an Observation Tower at Gona Beach in Sunderbans

***310.** (Admitted question No. *38.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) whether the Government has any proposal (i) to construct an " Observation Tower", after the pattern of "Tiger Top" at Nepal, at Gona Beach in the Sunderbans, and (ii) to make a survey of the area for development and promotion of "Wild Life Tourism Industry" there; and

(b) if so, the details and probable date for implementation of the proposal?

**Shri Sitaram Mahato** ; (a) (i) No.

(ii) No.

(b) Does not arise.

**Shri Md. Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয় আপনি প্রশ্নটার গুরুত্ব ঠিক বুঝতে পারলেন না। আপনি নো, ইয়েস, ভেরীওয়েল বলে ছেড়ে দিলেন। কিন্তু আপনি জানেন যে আমাদের ভারতবর্ষে ৯টি অভয়ারণ্য হয়েছে। নবমটি আমাদের সুন্দরবন এবং বহু অভয়ারণ্য এমন কি আমাদের পার্শ্ববর্তী নেপালেও এই অবজারভেশান টাওয়ার আছে। সুন্দরবনে এই ধরনের একটা প্রোপোজাল আপনার ডিপার্টমেন্ট করবেন কি না?

**Shri Sitaram Mahato .**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য একটা অবজারভেশান টাওয়ার উনি চেয়েছিলেন যে কোন টাওয়ার কন্সট্রাকশান করার পরিকল্পনা আছে কি না। আমি সেজন্য উত্তর দিয়েছি যে, নো। কিন্তু আমাদের টাইগার প্রিজারভেশান হচ্ছে এবং আমাদের প্রকল্প আছে যে ১২টা ওয়াচ টাওয়ার সেখানে করবো। এবং সেগুলির প্রত্যেকটির জন্য ১৫ শত টাকার মত আমাদের খরচ হবে। সব দেখাশুনা করে সেগুলি তৈরী করার পরিকল্পনা আমাদের আছে।

**Shri Md. Safiullah :**
মাননীয় মন্ত্রিমহাশয়, আপনি ওয়াচ টাওয়ারের কথা বলেছেন। কিন্তু নামে কিছু আসে যায় না, অবজারভেশান টাওয়ার বা টাইগার টাওয়ার বা ওয়াচ টাওয়ার। বসিরহাট রেঞ্জকে

আপনি টাইগার টপের আওতায় আনছেন। সেই বসিরহাট রেঞ্জটি হচ্ছে একটা দুর্গম এলাকা। সেই দুর্গম এলাকায় যাত্রীদের যাবার জন্য কি ধরণের অবজারভেশান টাওয়ার করা হবে সেটা জানাবেন কি?

**Shri Sitaram Mahato :**

সেটা কি ধরণের হবে এখন বলা মুস্কিল। আমাদের যে পরিকল্পনা আছে সেটা আমি বলছি। তবে কিভাবে হবে বা কি ধরণের হবে সেটা এখন বলা মুস্কিল।

**Shri Md. Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই যে টাওয়ার করবেন, এটা কি উদ্দেশ্য নিয়ে হচ্ছে—প্রোটেকশানের উদ্দেশ্য না টুরিস্ট এ্যাট্রাকশানের উদ্দেশ্য— কোন উদ্দেশ্য নিয়ে এই ধরণের ওয়াচ টাওয়ার করা হবে সেটা জানাবেন কি?

**Shri Sitaram Mahato .**

উদ্দেশ্য অনেক আছে। যেটা মাননীয় সদস্য বললেন— এদের প্রোটেকশানের উদ্দেশ্যও আছে আবার টুরিস্ট এ্যাট্রাকশানের উদ্দেশ্যও আছে।

**Shri Md Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানেন যে কলসে এই রকম একটা টাওয়ার করা হয়েছিল পর্য্যটকদের জন্য, এটা নামখানা রেঞ্জে ছিল উডেন প্ল্যাটফর্ম, হরিণ ওয়াচ করার জন্য। কিন্তু আপনি জানেন যে বসিরহাট রেঞ্জে কি রকমভাবে পোচিং হচ্ছে, এই পোচিং এ্যাক্টিভিটিকে চেক করার জন্য সেখানে টাওয়ার করবেন কি?

**Shri Sitaram Mahato :**

সেটা নিশ্চয়ই করা হবে।

অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প

*৩১২। (অনুমোদিত প্রশ্ন নং * ৭২১ শ্রীগনেশ হাটুই: উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্পে হুগলি জেলার ডি আই ও অফিসে শিক্ষিত বেকার যুবকদের নিজ কর্মসংস্থানের জন্য কতগুলি স্কীম জমা পড়েছে এবং এর মধ্যে কতগুলি স্কীম হুগলি জেলায় অবস্থিত ন্যাশনালাইজড ব্যাঙ্ক-এ পাঠানো হয়েছে;

(খ) ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত ন্যাশনালাইজড ব্যাঙ্ক থেকে কতগুলি স্কীমের অনুমোদন পাওয়া গেছে; এবং

(গ) জঙ্গীপাড়া ইউকো ব্যাঙ্কে কতগুলি স্কীম জমা পড়েছে এবং এর মধ্যে কতগুলির স্কীম ঐ ব্যাঙ্ক থেকে অনুমোদন পেয়েছে?

**Shri Sankar Ghose :**

(ক) মোট ৮৭৫টী স্কীমের মধ্যে ৫৮২টী উপযুক্ত বিবেচিত হওয়ায় ব্যাঙ্কে পাঠানো হয়েছে।

(খ) ৩টী।

(গ) ২২টীর মধ্যে মার্চ মাসে ৩টী স্কীম অনুমোদন পেয়েছে।

**Shri Ganesh Hatui :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই যে ৫৮২টী স্কীম উপযুক্ত বিবেচিত হল, এ বিবেচনা যারা করেছিলেন তাদের মধ্যে এই কমিটিতে কে কে ছিলেন?

**Shri Sankar Ghose :**

এটা বিবেচিত হয়েছে রেটিং কমিটির দ্বারা এবং এই কমিটিতে ছিলেন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ডিস্ট্রিক্ট ইনডাস্ট্রিয়াল অফিসার, স্মল স্কেল সার্ভিস ইনস্টিটিউসনের রিপ্রেজেন্টেটিভ ছিলেন। এবং ডিস্ট্রিক্ট লেভেল যে কমিটি হয়েছে তাতে ছিলেন ডি, এম, এবং এম, এল, এ,-দের রিপ্রেজেনটেটিভ আছে এবং তারাই বিবেচনা করেছিলেন।

**Shri Ganesh Hatui :**

এই কমিটিতে কোন ব্যাঙ্কের রিপ্রেজেনটেটিভ ছিল না?

**Shri Sankar Ghose :**

এই কমিটিতে ব্যাঙ্কের রিপ্রেজেনটেটিভও ছিল।

**Shri Ganesh Hatui :**

এইগুলোর গুণাগুণ বিচার করে যে সিলেকশন করা হ'ল, তা সত্বেও ব্যাঙ্কের অনমনীয় মনোভাবের জন্য এই স্কীমগুলো পাশ হচ্ছে না, প্রতি জেলায় যে সিড মানি দেওয়া হচ্ছে, সেই টাকা কি সেন্ট্রাল গভর্ণমেন্টের কাছে ফেরত চলে যাবে?

**Shri Sankar Ghose :**

টাকা ফেরত যাবার কোন প্রশ্নই আসে না। বরং আমরা আরও বেশী করে টাকা চেয়েছি। আমাদের টাকা আছে এবং আমরা এর ভেতর ৬০ লক্ষ টাকা সিড মানি ব্যাঙ্কে মঞ্জুর করেছি এবং এর ভেতর মার্জিন মানি ৬০ কোটি টাকা ইনভেস্টমেন্ট হয়েছে। যা টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছি সেটা যদি ব্যাঙ্ক এই বছরের মধ্যে না ক্লিয়ার করতে পারে সেই টাকা আগামী বছর যাতে দিতে পারে তার বন্দোবস্ত করেছি। টাকা আমাদের কাছে আছে এবং আরও পাবার জন্য আমরা লিখেছি।

**Shri Ganesh Hatui :**

এই যে ছেলেরা স্কীম জমা দিয়ে ছোটাছুটি করছে এবং ব্যাঙ্ক তাদের হয়রানি করছে, এই জন্য সরকার কিছু ব্যবস্থা নিচ্ছেন কি?

**Shri Sankar Ghose :**

এই বিষয়ে সরকারের তরফ থেকে নানাবিধ ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং ব্যাঙ্কের উপর চাপ সৃষ্টি করা হচ্ছে যাতে এই মার্জিন মানি স্কীম ঠিকমত চলতে পারে, রোটানডায় আমাদের যে মিটিং হয়েছিল তাতে ব্যাঙ্ক বলেছিলেন যে ৯০ পারসেন্ট দেবে এবং সেই ভিত্তিতে আমরা বিবৃতি দিয়েছিলাম। তারপর বর্ধমানে যখন গেলাম তখন সেখানের ব্যাঙ্কে বলা হ'ল যে আমাদের কাছে সেই রকম কোন খবর নেই এবং হুগলীতেও সেইরকম খবর পেলাম। তারপর আবার আমরা মিটিং করলাম এবং বললাম যে আপনারা ডিরেক্টিভ দিন। নানারকমভাবে ব্যাঙ্কের উপর চাপ সৃষ্টি করা হচ্ছে ঠিকমত ডিরেক্টিভ দেবার জন্য প্রত্যেক জেলায়। দিল্লীতেও আমরা এই বিষয়ে লিখেছি এবং এম, পি,-দের চ্যবন সাহেবও বলেছেন যে কেন্দ্রীয় সরকার ব্যাঙ্কের উপর আরও ডিরেক্টিভ দিচ্ছেন যাতে এই সিকিউরিটি অরিয়েন্টেড স্কীমটা চলতে পারে, এই ডেভলপমেন্ট অরিয়েন্টেড স্কীম যাতে সুষ্ঠভাবে চলতে পারে তার জন্য ব্যাঙ্কের উপর চাপ সৃষ্টি করতে হবে।

**Shri Md Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, ডিস্ট্রিক্ট ইনডাস্ট্রিয়্যাল অফিসার এবং আমরা সবাই মিলে ঐ কমিটিতে ছিলাম এবং সেখানে ব্যাঙ্কের প্রতিনিধিও ছিল। যে সমস্ত টেকনিক্যাল বেসিসে ছেলেরা এ্যাপ্লাই করেছিল মোস্ট অব দি কেসেস ফিট, এবং ইনডাস্ট্রিয়্যাল অফিসার বা পিপ্‌লস রিপ্রেজেনটেটিভরা সেইগুলো রেকমেন্ড করেছেন, কিন্তু এই বিষয়ে তথাপি ব্যাঙ্ক কোন আগ্রহ দেখায়নি। তাদের উপর মর‍্যাল প্রেসার দেবার জন্য মন্ত্রিমহাশয় প্রতিশ্রুতি দেবেন কি?

**Shri Sankar Ghose :**

হ্যাঁ।

[1-10—1-20 p.m.]

**Shri Birendra Bijoy Malla Deb :**

ঠিক হয়েছিল যে ব্যাঙ্ক ৯০ পারসেন্ট দেবে আর বাকি ১০ পারসেন্ট সিড মানি হিসাবে পশ্চিমবঙ্গ সরকার দেবে। কিন্তু এখন আমরা দেখতে পাচ্ছি ব্যাঙ্ক ৭০ থেকে ৮০ পার-সেন্ট-এর বেশী দিচ্ছে না, এ বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার কি ব্যাঙ্কের উপর চাপ সৃষ্টি করবেন, যাতে তারা ৯০ পারসেন্ট দেয়?

**Shri Sankar Ghose :**

ব্যাঙ্কের উপর চাপ সৃষ্টি করার জন্য আমরা দিল্লীতে লিখেছিলাম, কেন্দ্রীয় মন্ত্রী (রাষ্ট্র) শ্রীমোহন ধারীয়া এ বিষয়ে ব্যাঙ্কের সঙ্গে আলোচনা করেছিলেন এবং যে গাইড লাইন দেওয়া হয়েছিল এ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামের জন্য তাতে ৯০ পারসেন্ট দেওয়ার কথা বলা হয়েছিল। আমরা জানি কেউ ৭০ পারসেন্ট দিচ্ছে, কেউ ৮০ পারসেন্ট দিচ্ছে। আমরা এ বিষয়ে ব্যাঙ্কের প্রতিনিধিদের সঙ্গে বার বার মিটিং করছি, জুন মাসে, আগষ্ট, অক্টোবর, নভেম্বর-এ আমরা রোটান্ডায় মিটিং করেছি, ডিস্ট্রিক্ট লেভেলে মিটিং করেছি। কাজেই আমরা এইভাবে মিটিং করে নানাভাবে ব্যাঙ্কের উপর চাপ সৃষ্টি করছি।

**Shri Ajit Kumar Bandopadhayay :**

মাননীয় মন্ত্রিমহাশয় এই রকম কোন ঘটনার কথা জানেন কি যে, কিছু দিন আগে রিজার্ভ ব্যাঙ্ক থেকে প্রতিটি ন্যাশানালাইজড ব্যাঙ্কের কাছে একটা সার্কুলার পাঠানো হয়েছে যে এই ধরনের স্কীমে যেন টাকা না দেওয়া হয়?

**Shri Sankar Ghose :**

আমি গতবারে যখন দিল্লীতে গিয়েছিলাম তখন মোহন ধারীয়া সাহেবকে জিজ্ঞাসা করেছিলাম' তিনি বলেছিলেন এ ব্যাপারে ক্রেডিট স্কুয়িজ এপ্লাই করবে না। এখানে এখন ব্যাঙ্ক বলছে যে এপ্লাই করবে, কিন্তু আমরা এ্যাডিশনাল এমপ্লয়মেন্ট স্কীমে সেই ভিত্তিতে কাজ করব যাতে এপ্লাই করবে না।

**Shri Ajit Kumar Bandopadhayay :**

যে সব বেকার ছেলেদের জন্য এই স্কীম চালু হয়েছে, তাদের মধ্যে বহু ছেলে দু-সপ্তাহ ধরে ব্যাঙ্কের কাছ থেকে ফিরে আসছে এবং ব্যাঙ্ক তাদের বলছে রিজার্ভ ব্যাঙ্ক রিসেন্ট যে সার্কুলার দিয়েছে তার ফলে আমরা দিতে পারছি না। তা এই অবস্থায় আপনারা কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Shri Sankar Ghose :**

আমরা দিল্লী থেকে যে সংবাদ পেয়েছি, তাতে ক্রেডিট স্কুইজ অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্পের ক্ষেত্রে প্রযোজ্য হবে না এবং ব্যাঙ্ককে সেইভাবে বলেছি। এবং বলা হয়েছে যে এটা ডেভালপমেন্টে ওরিয়েন্টেড দৃষ্টিভঙ্গী দিয়ে দেখতে হবে। আজকে ব্যাঙ্কের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন করতে হবে এবং সেইমত তাদের উপর চাপ সৃষ্টি করা হচ্ছে। আমি আগেই বলেছি যে এই স্কীমে মার্জিনাল মানি ৬৫ কোটি টাকা ক্লিয়ার করে দিয়েছি, এবং ৬৫ কোটি টাকা বেশীরভাগ ক্ষেত্রেই ইনভেষ্ট হয়েছে। আরো ইনভেষ্ট করব, এখন যেটা দরকার, সেটা হচ্ছে ব্যাঙ্কের সাহায্য।

**Shri Mahabubul Haque :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে শতকরা ৯০ ভাগ টাকা ব্যাঙ্ক-এর দেবার কথা ছিল, অথচ আমরা দেখতে পাচ্ছি যে তারা ৭০ ভাগ বা ৮০ ভাগ পর্য্যন্ত দিতে চাইছে, আর শতকরা ১০ ভাগ রাজ্য সরকারের সিড মানি হিসাবে দেবার কথা ছিল, তাহলে এখন কি রাজ্য সরকার তাদের সিড মানির পরিমাণ বাড়িয়ে দেবেন?

**Shri Sankar Ghose :**

যেখানে ব্যাঙ্ক ৯০ পারসেন্ট দিচ্ছে না সেখানে ব্যাংকের উপর চাপ সৃষ্টি করতে হবে। তারপর যেখানে ব্যাঙ্ক ৮০ পারসেন্ট ইত্যাদি দিচ্ছে, সেখানে আমাদের হিসাব করতে হয়, যেমন শিক্ষিত বেকারদের এমপ্লয়মেন্ট সৃষ্টি করার জন্য ১৫ হাজার টাকা পর্য্যন্ত খরচ হতে পারে এই রকম ক্ষেত্রগুলিতে ২০ পারসেন্ট পর্য্যন্ত টাকা দিতে পারি। প্ল্যানিং কমিশন যে গাইড লাইন করে দিয়েছে সেই গাইড লাইনের মধ্যে আমরা এটা দিচ্ছি।

**Shri Birendra Bijoy Malla Deb :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, যে সমস্ত স্কীমগুলি করা হয়েছে সেগুলির ক্ষেত্রে ব্যাঙ্ক বলছে সিকিউরিটি দিতে হবে, কিন্তু এই সমস্ত আন-এমপ্লয়েডদের পক্ষে সিকিউরিটি দেওয়া সম্ভব নয়। এখন এই সব ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার গ্যারেনটর দাঁড়াবেন কি?

**Shri Sankar Ghose :**

দিল্লী থেকে যে গাইড লাইন এনেছি এবং এ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামের যে হিসাব ব্যাঙ্কে দিয়েছি এবং ডাইরেক্ট লেভেল কমিটি যা দিয়েছে তাতে বলা হয়েছে যে শিক্ষিত বেকারদের ক্ষেত্রে সিকিউরিটির কোন প্রয়োজন নেই। কিন্তু ব্যাঙ্ক অনেক জায়গায় সিকিউরিটি চায়, আমরা সে সব জায়গায় বলছি যে দিল্লী থেকে যে গাইড লাইন পেয়েছি তাতে সিকিউরিটির কোন দরকার নেই, আমরা এইভাবে ব্যাঙ্কের উপর চাপ সৃষ্টি করে এগিয়ে যাবার চেষ্টা করছি।

**Shri Phani Bhusan Singhababu :**

১০ ভাগ সাবসিডি দেওয়া সত্বেও ব্যাঙ্ক ১৫ ভাগ সাবসিডি চাচ্ছে একথা কি সত্য?

**Shri Sankar Ghose :**

এটা আমরা জানি। এখন যে অবস্থা তাতে ব্যাঙ্ক-এর পুরানো আউটলুক-এ তাদের সিকিউরিটি চাইতে হবে তবে তারা লোন দেবে। এর বিরুদ্ধে আমাদের একটা গণ-আন্দোলন সৃষ্টি করতে হবে। আমরা ষ্টেট লেবার কো-অর্ডিনেশান, ডিসট্রিক্ট লেবার কো-অর্ডিনেশান করেছি। পারলিয়ামেন্ট-এ এ বিষয়ে প্রশ্ন হচ্ছে। কেন্দ্রীয় অর্থমন্ত্রী এ বিষয়ে একটা ডাইরেকশানও দিয়েছেন।

**Shri Ganesh Hatui :**

৫৮টি স্কীম-এর মধ্যে ২৭টা অনুমোদন পেয়েছে, বাকীগুলির ৩১এ মার্চ-এর পর অনুমোদন পাবার আশা আছে কি?

**Shri Sankar Ghose :**

আমরা টাকা ধরে রেখেছি এ বছর না হলেও আগামী বছর দিয়ে দেব।

আবগারী দোকানের সাপ্তাহিক বন্ধের দিন

*৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৫ শ্রীঅশ্বিনী রায়ঃ আবগারী বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় আবগারী দোকানগুলির সাপ্তাহিক বন্ধের কোন নির্দিষ্ট দিন বা বার আছে কি;

(খ) থাকিলে, কবে কবে; এবং

(গ) ১৯৭৪ সালের জানুয়ারি মাসে উক্ত নির্দিষ্ট দিনগুলিতে বন্ধ ছিল কিনা; এবং

(ঘ) না থাকিলে, তাহার কারণ কি?

**Shri Sitaram Mahato .**

(ক) পশ্চিমবাংলায় সমগ্র কলিকাতা জেলা, ২৪-পরগণা, হাওড়া, হুগলী জেলার শিল্পাঞ্চল সমূহ, মেদিনীপুর জেলার খড়গপুর মহকুমা, এবং বর্ধমান জেলায় আসানসোল মহকুমা ও দুর্গাপুর মহকুমায় দেশী ও বিলাতী মদের দোকানগুলি (হোটেল রেষ্টুরেন্ট ও ক্লাব ছাড়া) প্রতি সপ্তাহে একদিনের জন্য একটি নির্দিষ্ট দিনে বন্ধ থাকে।

(খ) উপরে (ক)-এ উল্লেখিত দোকানগুলি প্রতি সপ্তাহে বৃহস্পতিবারে বন্ধ থাকে।

(গ) ১৯৭৪ সালের জানুয়ারি মাসে প্রতি সপ্তাহে বৃহস্পতিবারে দোকানগুলি বন্ধ ছিল। কেবলমাত্র ৩১এ জানুয়ারী বৃহস্পতিবার উপরোক্ত অঞ্চলের উল্লেখিত দোকানগুলি খোলা ছিল।

(ঘ) উপরোক্ত অঞ্চল সমূহের উল্লেখিত দোকানগুলি মহরম উৎসব উপলক্ষে গত ৩রা ও ৪ঠা ফেব্রুয়ারী সরকারী আদেশ বলে বন্ধ ছিল। এই দুই দিনের বন্ধের পরিপ্রেক্ষিতে সরকারী আদেশ অনুসারে ৩১এ জানুয়ারী বৃহস্পতিবার (ক)-এ নির্দিষ্ট দোকান সমূহ খোলা ছিল।

**Shri Aswini Roy :**

এই যে একটা দিন অন্যান্য পর্বের সঙ্গে যেটা তাদের পাওনা বন্ধের দিন সেদিন দোকান যখন চালু করলেন তার জন্য তার আগে কি কোনরকম ভাবে নোটিশ দেওয়া হয়েছিল?

**Shri Sitaram Mahato .**

যখন ৩।৪ তারিখ বন্ধ হবার সরকারী আদেশ যায় সে সময় ৩১এ জানুয়ারী খোলা থাকবে বলে সেই সঙ্গেই দেওয়া হয়েছিল।

[1-20—1-30 p.m.]

**Shri Aswini Roy :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন মহরম, দুর্গাপূজা পার্বনের যে ছুটিগুলি যেগুলি ওরা পেতে পারত সেই ছুটিগুলি কি সিডিউলের মধ্যে ছিল না?

**Shri Sitaram Mahato .**
মাননীয় সদস্য কি ওদের বেতন সম্বন্ধে বলছেন?

**Shri Aswini Roy :**
ইনডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টে ওয়েস্ট বেঙ্গল পার্বনের ছুটির কনভেনসান আছে, এইরকম ৪, ১০ ১৫ দিন ছুটি ফিক্সড থাকে। এই যে মহরম এবং তার সঙ্গে যে পার্বন ছিল তার জন্য আপনি বৃহস্পতিবার খুলে রাখলেন। মহরম যেগুলি ছুটির দিন পাবলিক হলিডে, ওয়েস্ট বেঙ্গলে কনভেনসনাল হলিডে, এগুলিতে সপ এমপ্লয়িজদের ছুটি ছিল না, তাদের ছুটির দিন ব্যবহার করে দিলেন, এই সিডিউল ছুটির বদলে তাদের কি এ্যামিনিটিজ দিয়েছেন, তাদের কি আর একদিন বন্ধ করতে বলেছেন?

**Shri Sitaram Mahato :**
মহরমের ছুটি তো তাদের এমনিতে পাওনা ছিল। কিন্তু আমাদের এখানে যে নিয়ম আছে তাতে সেখানে সেটা কমপালসারি নয়, সেখানে সরকারী আদেশ বলে আগেই সে সম্বন্ধে নোটিশ দেওয়া হয়।

**Shri Aswini Roy :**
কোনটা কমপালসারি নয়, কোনদিন ছুটি, কত ছুটি, ছুটির দিন কাজ করলে কি পাওনা হবে, এই বিষয়ে বার বার আপনার কাছে তোলা হয়েছে। এর আগে বলেছেন আপনার বিভাগের সুপারিশ সহ শ্রম দপ্তরে এই বিষয় সম্পর্কে পাঠান হয়েছে। আপনি কি সেই সমস্ত কাগজপত্র পাঠিয়েছেন?

**Shri Sitaram Mahato :**
সেগুলি পাঠিয়ে দিয়েছি।

**Shri Aswini Roy :**
কবে পাঠিয়েছেন?

**Shri Sitaram Mahato :**
আগেই পাঠিয়ে দিয়েছি।

**Shri Aswini Roy :**
আপনি সময়টা বলুন, এই মার্চ মাসে পাঠিয়েছেন কি?

**Shri Sitaram Mahato :**
সময় বলা সম্ভব নয়, পাঠিয়ে দিয়েছি এইটুকু বলতে পারি।

### বীরভূম জেলায় গো-মহিষ চিকিৎসার্থে ঔষধপত্র সরবরাহ

*৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৬ শ্রীনির্মল কৃষ্ণ সিন্‌হাঃ পশুপালন ও পশু-চিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ১৯৭৩ সালে বীরভূম জেলার কোন ব্লকে গো-মহিষ চিকিৎসার জন্য কোন ঔষধপত্র পাঠানো হয় নাই;

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি; এবং

(গ) প্রয়োজনীয় ঔষধপত্র যাহাতে নিয়মিত সরবরাহ করা হয় তাহার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Shri Sitaram Mahato .**

(ক) ১৯৭৩ সালে বীরভূম জেলার সব ব্লকেই গো-মহিষ চিকিৎসার বরাদ্দকৃত ঔষধ-পত্রাদি নিয়মিত পাঠানো হইয়াছিল।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) ঐ জেলার পশু চিকিৎসা কেন্দ্রগুলিতে প্রয়োজনীয় ঔষধ-পত্রাদি বর্ধমান জেলায় অবস্থিত কেন্দ্রিয় ভেষজ ভাণ্ডার হইতে সরবরাহের ব্যবস্থা আছে।

**Shri Nirmal Krishna Sinha :**

আপনি কি অবগত আছেন ব্লকে ব্লকে আমরা খোঁজ নিয়ে দেখেছি টিনচার আয়োডিন কটন, ব্যান্ডেজ ভেটারীনারি হাসপাতালে নেই, ঔষধপত্র দূরের কথা? এইসব যাতে নিয়মিতভাবে পাঠান হয় তার জন্য কি ব্যবস্থা করেছেন?

**Shri Sitaram Mahato :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৩ সালে জুলাই মাসে বীরভূম জেলাতে সমস্ত ভেটারিনারী ডিসপেনসারিতে প্রায় ১৬ হাজার টাকার ঔষধ দেওয়া হয়। তারপর ১৯৭৩ সালের সেপ্টেম্বর মাসে যখন সেখানে বন্যা হয়েছিল সেই বন্যা কবলিত গবাদি পশুর চিকিৎসার জন্য প্রায় সেখানে সাড়ে ১১ হাজার টাকার ঔষধ দেওয়া হয়। এছাড়া বিশেষ ক্ষেত্রে সেখানে বিশেষ বিশেষ ঔষধ দেওয়া হয়েছিল। কাজেই মাননীয় সদস্য যদি কোন কোন ডিসপেনসারিতে ব্যান্ডেজ টিনটার আয়োডিন ছিল না সেটা উল্লেখ করে বলেন তাহলে সে সম্পর্কে বিশেষভাবে তদন্ত করে দেখব।

**Shri Nirmal Krishna Sinha :**

আমি বিশেষ করে বলছি বোলপুর, আমেদপুর, লাভপুর ব্লকের ভেটারিনারী ডাক্তারদের কাছে গিয়ে জেনেছি যে সেখানে কিছু নেই, সেখানে ঐসব জিনিস পাঠাবার কি ব্যবস্থা করেছেন? ১৯৭২ সালে একবার তাগাদা দিয়েছিলাম রেগুলার প্রোসেসে ঔষধ পাঠাবার জন্য। কারণ, গরু মহিষরা তো তাদের দাবী জানাতে পারে না, সেজন্য সেখানে যাতে রেগুলার ঔষধ যায় তার ব্যবস্থা করবেন কি?

**Shri Sitaram Mahato .**

নিশ্চয়ই ব্যবস্থা করব।

**Shri Sachinandan Sau :**

মন্ত্রিমহাশয় বললেন, জুলাই মাসে ১৬ হাজার এবং সেপ্টেম্বর মাসে ১১ হাজার ৫০০ ঔষধপত্র পাঠান হয়েছে। কিন্তু আমি দুবরাজপুর ব্লকের কথা বলতে পারি ওখানে যিনি ভেটিরিনারি অফিসার আছেন তিনি নিজে আমাকে বলেছেন বেশ কিছুদিন ধরে কোন রকম ঔষধপত্র আসছে না। আমার প্রশ্ন হচ্ছে এই ব্যাপারে তদন্ত করবেন কিনা?

**Shri Sitaram Mahato :**

নিশ্চয়ই তদন্ত করব।

### স্বামী বিবেকানন্দের বাসভবনে জাতীয় সংগ্রহশালা স্থাপন

*৩১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭ **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কোন্ কোন্ মহাপুরুষের বাড়ি সরকার অধিগ্রহণ করেছেন;

(খ) এর মধ্যে কয়টিতে সরকারী সংগ্রহশালা আছে,

(গ) স্বামী বিবেকানন্দের বাসভবন সরকার অধিগ্রহণ করেছেন কিনা; এবং

(ঘ) করে থাকলে, উক্ত বাসভবনে একটি জাতীয় সংগ্রহশালা স্থাপনের সরকারী কোন পরিকল্পনা আছে কি?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) নিম্নলিখিত মহাপুরুষদের বাড়ী সরকার অধিগ্রহণ করিয়াছেন ঃ

(১) মহর্ষি দেবেন্দ্র নাথ ঠাকুরের কলিকাতাস্থ বাড়ী।

(২) পন্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের কলিকাতাস্থ বাড়ীর কিয়দংশ (আউট হাউস)

(৩) বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের কলিকাতাস্থ বাড়ী এবং নৈহাটি কাঠালপাড়ার বাড়ীর কিয়দংশ।

(৪) শরৎচন্দ্র বসু মহাশয়ের কলিকাতাস্থ বাড়ী।

(৫) রাজা রামমোহন রায়ের হুগলী জেলার রাধানগরের বাড়ী।

(খ) নৈহাটিতে বঙ্কিম গ্রন্থাগারে সংগ্রহশালা আছে।

(গ) না, এখনও করা হয়নি।

(ঘ) বাড়ী গ্রহণ করা হইলে এই বিষয়ে বিবেচনা করা হইবে।

**Shri Abdul Bari Biswas :**

স্বামী বিবেকানন্দের বাড়ী সরকার অধিগ্রহণ না করার কারণ কি?

**Shri Mrityunjoy Banerjee :**

অধিগ্রহণ করতে সময় লাগে। আমরা অধিগ্রহণ করব সিদ্ধান্ত নিয়েছি এবং ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে।

**Shri Bhawani Prosad Sinha Roy :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি শরৎচন্দ্রের দেবানন্দপুরের বাড়ী অধিগ্রহণ করা হয়েছে কি?

**Shri Mrityunjoy Banerjee .**

এ সম্বন্ধে সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

**Shri Bhawani Prosad Sinha Roy :**

এ সম্বন্ধে ক্যাবিনেটে আলোচনা হয়েছে কি?

**Mr. Speaker** : You cannot ask any question on what passed in a Cabinet meeting. But you can ask whether Government has any policy or whether Government has decided to take over any house.

**Shri Bhawani Prosad Sinha Roy :**

শিক্ষামন্ত্রী মহাশয় এখানে যে রিপোর্ট রাখলেন তাতে তো দেখছি শরৎচন্দ্রের বাড়ীর কথা উল্লেখ করেননি। এ সম্বন্ধে কিছু বলবেন কি?

(নো রিপ্লাই)

**Shri Supriya Basu :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি, রাজা রামমোহন রায়ের কলিকাতাস্থ বাড়ী সরকার অধিগ্রহণ করবেন কিনা?

**Shri Mrityunjoy Banerjee :**

এ সম্বন্ধে সরকার সিদ্ধান্ত গ্রহণ করেননি।

**Shri Supriya Basu :**

সরকার এই ব্যাপারে কোন সিদ্ধান্ত নেবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

সে রকম কোন চিন্তা নেই।

**Shri Kashinath Misra :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি, বাঁকুড়া জেলায় জয়রামবাটিতে মা সারদা এবং হুগলী জেলার কামারপুকুরে ঠাকুর রামকৃষ্ণের বাড়ী সরকার পক্ষ থেকে গ্রহণ করা হচ্ছে কি না?

**Shri Mrityunjoy Banerjee :**

আপাততঃ সে রকম কোন নীতি নেই।

**Shri Ajit Kumar Bandopadhayay :**

মন্ত্রিমহাশয় বাড়ী অধিগ্রহণের ব্যাপারে বললেন কিয়দংশ। এর মানে কি? পুরোপুরি নয় কেন?

**Shri Mrityunjoy Banerjee .**

আউট হাউস নেওয়া হয়েছে।

**Shri Hemanta Dutta :**

মন্ত্রিমহাশয় জানাবেন কি, বীরেন্দ্র শাসমলের বাড়ী অধিগ্রহণ করবেন কিনা?

**Shri Mrityunjoy Banerjee :**

অধিগ্রহণ করলে অনেক বাড়ী নিতে হয়। কোনটা নেব সেটা এখনও ঠিক করিনি।

**Shri Md. Safiullah :**

আমরা বুঝলাম কোন মহাপুরুষের বাড়ী অধিগ্রহণ করবার ইচ্ছা বা পলিসি আপনাদের নেই। যাহোক, এখন প্রশ্ন হল যেগুলি নেবেন বলেছিলেন সেগুলি নেবার কথা কি ভাবছেন, না সেই চিন্তা বাতিল?

**Shri Mrityunjoy Banerjee :**

এই ব্যাপারটা সরকারের অনেকগুলি বিভাগের মধ্যে পড়ে। কতকগুলি আমার বিভাগে পড়ে এবং কতকগুলি অন্য বিভাগে পড়ে। আমার বিভাগের কথা আমি জানিয়েছি। অন্য বিভাগে যেগুলি পড়ে সেগুলি তাদের কাছে জিজ্ঞাসা করুন।

**Shri Sachinandan Sau :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মনে করি যে যে সমস্ত মহাপুরুষ আমাদের এই পশ্চিমবাংলায় জন্ম গ্রহণ করেছিলেন তাদের বাড়ীগুলি সরকারের অধিগ্রহণ করা উচিত, এবং সেই ব্যাপারে মাননীয় মন্ত্রিমহাশয় চিন্তা করবেন কি এবং অবিলম্বে কোন সিদ্ধান্ত গ্রহণ করবেন কি?

( নো রিপ্লাই )

[1-30—1-40 p.m.]

**ব্যাঘ্র ও গণ্ডার হত্যা**

***৩১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬০ **শ্রীমহঃ দেদার বক্স ঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় কোন্ কোন্ অরণ্যে গন্ডার ও ব্যাঘ্র আছে;

(খ) প্রত্যেক অরণ্যে উক্ত গন্ডার ও ব্যাঘ্রের সংখ্যা কত?

(গ) সরকারী হিসাব অনুযায়ী এ পর্যন্ত গন্ডার ও ব্যাঘ্র হত্যার সংখ্যা কত?

(ঘ) কয়টি ক্ষেত্রে হত্যাকারীকে ধরা হইয়াছে; এবং

(ঙ) এইরূপ হত্যাকান্ড বন্ধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেয়াছেন?

**Shri Sitaram Mahato :**

(ক) বর্তমানে পশ্চিমবাংলার জলপাইগুড়ি জেলায় অবস্থিত গরুমারা ও জলদাপাড়া অভয়ারণ্যে গণ্ডার আছে। দার্জিলিং জেলায় অবস্থিত কালিংপং ও কার্শিয়াং বনভুক্তির অন্তর্গত অরণ্যে জলপাইগুড়ি জেলায় অবস্থিত জলপাইগুড়ি, বৈকুন্ঠপুর, বক্সা ও কোচবিহার বনভুক্তির অন্তর্গত অরণ্যে এবং ২৪-পরগণা বনভুক্তির অন্তর্গত সুন্দরবনে বাঘ আছে।

(খ) পুঙ্খানুপুঙ্খভাবে গণ্ডারের গণনা এখনও পর্য্যন্ত করা হয় নাই, তবে আনুমানিক গরুমারা অভয়ারণ্যে ৭টি এবং জলদাপাড়া অভয়ারণ্যে ৪৫টি গণ্ডার আছে। ইংরাজী ১৯৭২ সালের এপ্রিল এবং মে মাসের "ব্যাঘ্র গণনা" অনুযায়ী পশ্চিমবঙ্গে বাঘের সংখ্যা নিম্নে বর্ণিত হইল ঃ—

| | | | | |
|---|---|---|---|---|
| বক্সা বনভুক্তি | — | — | — | ১৭ |
| জলপাইগুড়ি বনভুক্তি | — | — | — | ৬ |
| কোচবিহার বনভুক্তি | — | — | — | ৭ |
| বৈকুন্ঠপুর বনভুক্তি | — | — | — | ৭ |
| কালিম্পং বনভুক্তি | — | — | — | ২ |
| কার্শিয়াং বনভুক্তি | — | — | — | ৭ |
| ২৪-পরগণা বনভুক্তি | — | — | — | ২৭ |

(সুন্দরবনের ৪।৫ অংশে গণনা করা সম্ভব হয় নাই।)

(গ) সরকারী হিসাব অনুযায়ী এ পর্য্যন্ত ৪১টি গণ্ডার এবং ৭টি বাঘ হত্যার খবর পাওয়া গিয়াছে।

**Shri Mohammad Dedar Baksh :**

মাননীয় মন্ত্রিমহাশয় আনুমানিক হিসাবে বিভিন্ন জায়াগায় বাঘের এবং গণ্ডারের সংখ্যা দিলেন, আমি জিজ্ঞাসা করছি এই যে আনুমানিক সেটা কি পদ্ধতিতে এই হিসাবটা পেয়েছেন জানাবেন কি?

**Shri Sitaram Mahato :**

ব্যাঘ্র গণনা এবং গণ্ডার গণনা কি করে হয়, আমিও সে সম্পর্কে অভিজ্ঞ নই, ব্যাপারটা হচ্ছে যারা এই সম্পর্কে গণনা করেন তাদের কাছ থেকে জানা গেছে— কি পদ্ধতি সেটা আমার পক্ষে বলা সম্ভব নয়।

**Shri Mohammad Dedar Baksh :**

সুন্দর বনের চারের পাঁচ অংশ গণনা করা সম্ভব হয়নি বললেন এটা কেন সম্ভব হয়নি তার কারণ বলতে পারেন কি?

**Shri Sitaram Mahato :**

সে কারণটা আমার জানা নাই।

**Shri Mohammad Dedar Baksh :**

মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে তিনটী ক্ষেত্রে আসামী ধরা হয়েছে আর অবশিষ্ট ক্ষেত্রে আসামী ধরা না পড়ার কারণ কি বলবেন কি?

**Shri Sitaram Mahato :**

তিনটী ক্ষেত্রে আসামীদের ধরা হয়েছে আর অবশিষ্ট ক্ষেত্রে সঠিক কোন খবর পাওয়া যায়নি।

**Shri Mohammad Dedar Baksh :**

৪১টী গণ্ডার এবং ৭টী বাঘকে হত্যা করা হয়েছে। এগুলির চামড়া কোথায় আছে?

**Shri Sitaram Mahato :**

মাননীয় সদস্য গণ্ডারের চামড়া সম্পর্কে একটা নোটিশ দেবেন, আমি উত্তর দেব।

**Shri Gautam Chakrabartty :**

মাননীয় মন্ত্রিমহাশয়, এখানকার সদস্য মহম্মদ সফিউল্লা সাহেব এবং দেদার বক্স সাহেবকে নিয়ে একটি কমিটি করে দিয়ে, তাঁদের গণ্ডার গণনা করবার জন্য পাঠাবেন কি?

**Shri Sitaram Mahato :**

নিশ্চয়।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রিমহাশয় এটা জানেন কি যে এক শৃঙ্গযুক্ত গণ্ডারকে মারার কারণ হচ্ছে এই শৃঙ্গ-চূর্ণ পশ্চিম এশিয়ার বিভিন্ন জায়গায় অতি উঁচু দরে বিক্রী হয়?

**Shri Sitaram Mahato :**

তা এটা আমার জানা নাই।

**Shri Abdul Bari Biswas :**

এই প্রশ্ন গত বছর এ্যাসেম্বলীতে এসেছিল। এই এক শৃঙ্গযুক্ত গণ্ডার মারার প্রবণতার কি কি কারণ আছে, আমি যে কারণ রাখলাম তার কোন সারবত্তা আছে কিনা সে সম্বন্ধে বিবেচনা করবেন কি এবং যদি থাকে তাহলে পশ্চিম এশিয়ার এই সমস্ত কালবাজারী ব্যবসায়ীদের সঙ্গে এখানকার এক প্রকার চোরাকারবারী ব্যবসায়ী এই জানোয়ার মারতে সহায়তা করে এক সঙ্গে ব্যবসায় চালাচ্ছে কিনা এটা অনুসন্ধান করবেন কি?

**Shri Sitaram Mahato :**

আগেকার যে প্রশ্ন ছিল, সেই প্রশ্ন পাবার পর আমরা এখানে কিছু কিছু ব্যবস্থা নিয়েছি যাতে কোন গণ্ডার শিকারী, কোন চোরাকারবারী আর গণ্ডার বধ করতে না পারে।

**Shri Abdul Bari Biswas :**

আমি ক্যাটাগরিক্যালি প্রশ্ন করেছিলাম, আজকে এই এক শৃঙ্গযুক্ত গণ্ডার মারার পিছনে অর্থনৈতিক কারণ না থাকলে এই গণ্ডার মারা হত না। এই যে এক শৃঙ্গ গণ্ডারের শৃঙ্গচূর্ণ পশ্চিম এশিয়ায় অধিক মূল্যে বিক্রী হচ্ছে, এই সম্বন্ধে অনুসন্ধান করবার জন্য কোন ব্যবস্থা সরকার করবেন কি করবেন না?

**Shri Sitaram Mahato :**

নিশ্চয়ই করবো।

**Shri Triptimoy Aich .**

গণ্ডারের শিঙের কত দাম বলতে পারেন কি?

**Shri Sitaram Mahato :**

এটা আমার জানা নাই।

**Shri Md. Safiullah :**

আপনি কি এই সংবাদ জানেন এই বছর মার্চ মাসে যখন সেসন চলছে, চিলাপাথার রেঞ্জে পাতলা-খাওয়া বনে যে একটিমাত্র গণ্ডার ছিল, তাকে মারা হয়েছে? এটা সত্য কিনা জানাবেন কি?

**Shri Sitaram Mahato :**

আমি খোঁজ নেব।

**Shri Md. Safiullah :**

আমরা এই সংবাদ সংগ্রহ করতে পারলাম, আর আপনার ডিপার্টমেন্ট এই সংবাদ পেলনা এটা সত্য কিনা যাচাই করে জানাবেন কি?

**Shri Sitaram Mahato :**

হ্যাঁ।

**Shri Sarat Chandra Das :**

মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন গত বছর অবৈধভাবে যে গণ্ডার মারা হয়েছিল, এখন এই শিকারীদের বিরুদ্ধে কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন, কি কি ব্যবস্থা নিয়েছেন, সেটা একটু বলবেন কি?

**Shri Sitaram Mahato :**

আগে টহলদারী যা ছিল, তাদের সংখ্যা স্টাফের সংখ্যা বাড়িয়েছি, এখন তারা চতুর্দিকে টহল দিয়ে সমস্ত রক্ষণাবেক্ষণ করতে পারবে। আগে এগুলি ছিল না।

[1-40—1-50 p.m.]

**মেদিনীপুর জেলা স্কুল বোর্ডের অধীন প্রাথমিক শিক্ষকদের বেতন ও ভাতা**

*৩২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯২৬।) **শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তি**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলা স্কুল বোর্ডের অধীনে প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকশিক্ষিকাগণের বেতন ও ভাতা শেষ কোন্ মাস পর্যন্ত দেওয়া হইয়াছে; এবং

(খ) উক্ত শিক্ষকশিক্ষিকাগণের প্রভিডেন্ট ফান্ড কোন্ মাস পর্যন্ত জমা দেওয়া হইয়াছে?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) শিক্ষক শিক্ষাকাগণের বেতন ফেব্রুয়ারী ১৯৭৪ পর্য্যন্ত দেওয়া হইয়াছে এবং মার্চ ১৯৭৪ মাসের বেতন পাঠানো হইতেছে।

(খ) উক্ত শিক্ষক শিক্ষিকাগণের প্রভিডেণ্ড ফাণ্ডের টাকা ১৯৭৩ সালের অক্টোবর মাস পর্য্যন্ত জমা দেওয়া হইয়াছে, পরবর্ত্তী কয়েক মাসের ঐ টাকা জমা দেওয়ার চেষ্টা করা হইতেছে।

**Shri Prodyut Kumar Mahanti :**

মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে বলবেন কি—প্রাথমিক শিক্ষকদের বেতন দেওয়ার সঙ্গে সঙ্গে তাদের শেয়ারের টাকাটা কেটে নেওয়া হয়---কিন্তু সেই সঙ্গে স্কুল বোর্ডের দেয় টাকাটা কেন মাসে মাসে জমা পড়ে না?

**Shri Mrityunjoy Banerjee :**

স্কুলবোর্ড থেকে ইণ্ডিভিডুয়াল একাউন্ট হিসেবে টোটাল টাকাটা জমা দেওয়া হয়। দুঃখের বিষয় সেই হিসেবগুলি করতে দেরী হয়। কারণ---যেভাবে প্রাইমারী শিক্ষকদের সংখ্যা বাড়ছে, সেই তুলনায় করণিকের সংখ্যা বাড়েনি। আমরা চেষ্টা করছি কি করে এই কাজের বোঝা হাল্‌কা করা যায়।

**Shri Prodyut Kumar Mahanti :**

১৯৭২ সালে প্রভিডেন্ট ফাণ্ডের টাকা ১৯৭৩ সালের তুলনায় জমা পড়ার রেট অনেক পিছিয়ে ছিল, সেই জমা দেওয়ার হারের কোন উন্নতি পরিলক্ষিত হয়েছে কিনা বলবেন?

**Shri Mrityunjoy Banerjee :**

এ সম্বন্ধে আমার কাছে সঠিক হিসেব নেই। তবে গতবছর আলাদা কিছু ইন্‌সেনটিভ দিয়ে বহু দিনের প্রভিডেন্ট ফাণ্ড-এর যে একাউন্ট পারসোনাল একাউন্ট বিভিন্ন জেলায় আমরা আপ-টু-ডেট করবার চেষ্টা করছি। শীঘ্রই সেগুলি আপ-টু-ডেট হয়ে যাবে। আমরা এখন এক বৈজ্ঞানিক পদ্ধতি অবলম্বন করছি যাতে করে তাড়াতাড়ি দু'-একমাসের মধ্যে তাদের টাকা জমা পড়ে—তার ব্যবস্থা করছি।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি — পশ্চিমবঙ্গে জেলা স্কুল বোর্ড এমপ্লয়িজ এসোসিয়েশান আপনার কাছে শিক্ষকদের সংখ্যা বৃদ্ধি, করণিক বাড়ানো এবং আরো নানা ব্যাপার— যেমন করনিকদের উচ্চহারে ভাতা বাড়ানো সম্পর্কে কোন দাবীদাওয়া পেশ করেছেন কিনা?

**Shri Mrityunjoy Banerjee :**

মাননীয় সদস্য তো উপস্থিত ছিলেন—তিনি তো সেটা জানেন।

**Shri Abdul Bari Biswas :**

এই পশ্চিমবঙ্গ জেলা স্কুলবোর্ড এমপ্লয়িজ এসোসিয়েশান যে সমস্ত দাবীদাওয়া নিয়ে—আপনার কাছে গিয়েছিলেন, তার একটাও আপনি গ্রহণ করেন নাই?

**Mr. Speaker :** The question does not arise.

**Shri Hemanta Dutta :**

কোন শিক্ষকের মৃত্যু হলে বা অবসর গ্রহণ করলে তার প্রভিডেন্ট ফাণ্ড-এর টাকা পেতে অনেক দেরী হয়। তা দূর করবার কোন ব্যবস্থা আপনি করেছেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

শিক্ষকদের ব্যক্তিগত হিসেব আপ-টু-ডেট না থাকার জন্য এই প্রভিডেন্ট ফাণ্ড-এর টাকা পেতে দেরী হয়ে যায়। যাতে তাড়াতাড়ি এই টাকা তাঁরা পেতে পারেন তার জন্য বর্তমান পদ্ধতি পাল্টাবার চেষ্টা করছি।

### Pension Scheme for non-Government teachers

*325. (Admitted question No. *1142.) Shri **Biswanath Chakrabarti** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if the Government has decided to introduce Pension Scheme for all categories of teachers working in non-Government institutions in this State;

(b) if the teachers of non-Government colleges are included in this Scheme; and

(c) if the Government has started payment of pension to the retired teachers?

**Shri Mrityunjoy Banerjee** ; (a) A Pension Scheme has been introduced for all approved wholetime employees-teaching and non-teaching-serving in recognised non-Government Secondary Schools and also for all approved wholetime teachers in Primary Schools under the District School Boards.

(b) As yet, there is none for non-Government colleges.

(c) Yes. So far as Primary School teachers are concerned the necessary Government orders have been issued. The formalities regarding option are now being finalised.

**Shri Biswanath Chakraborty :**

মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে বেসরকারী প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের পেনসান স্কীম অনুমোদন করা হয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয় জানেন যে ইউনিভারসিটিতে পেনসান স্কীম চালু আছে। পশ্চিমবাংলায় যে সমস্ত বেসরকারী কলেজ আছে তাদের শিক্ষকদের বাদ দেওয়া হয়েছে?

**Shri Mrityunjoy Banerjee :**

বাদ তাঁরা আগে থেকেই ছিলেন, আমরা চেষ্টা করছি যাতে তাঁরা বাদ না থাকেন।

**Shri Biswanath Chakraborty :**

আমার প্রশ্ন হচ্ছে যে আগামী আর্থিক বৎসর থেকে ঐ পেনসান স্কীম চালু করবেন কিনা?

**Shri Mrityunjoy Banerjee :**

আমি আগেই বলেছি যে তাদের বাদ দিই নি, আমরা চেষ্টা করছি যাতে তাঁরা বাদ না পড়েন।

**Shri Biswanath Chakraborty :**

আপনি বললেন যে প্রাথমিক শিক্ষকদের পেনসান দেবার অর্ডার দেওয়া হয়েছে। কিন্তু মাধ্যমিক শিক্ষকদের দেবার অর্ডার দেওয়া হয় নি। আমার জিজ্ঞাসা যে ৭।৮ মাস আগে রিটায়ার করেছেন সেই সমস্ত বৃদ্ধরা এখনও পেনসান পান নি, তাঁরা অনাহারে মারা যাচ্ছেন সে সম্বন্ধে ব্যবস্থা করবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

পেনসান দেবার ব্যাপারে কতকগুলি বাধা আছে, কতকগুলি ফরমালিটিস আছে, সেগুলি কমপ্লিট করতে দেরী হয়ে যাচ্ছে। স্কুলের ম্যানেজিং কমিটির রেকর্ড থেকে ঠিক মত পাওয়া যায় না। আমরা নূতন করে জিনিষটা ভেবে দেখছি যাতে ফাইনালাইস করা যায়।

**Shrimati Ila Mitra ;**

এই কথা কি সত্য সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী তাদের প্রতিনিধিদলকে ১-৪- ৪ থেকে বেসরকারী কলেজের শিক্ষকদের ক্ষেত্রে পেনসান স্কীম চালু হবে বলেছেন।

**Shri Mrityunjoy Banerjee :**

দিয়েছেন।

**Shri Monoranjan Pramanick :**

মাননীয় শিক্ষামন্ত্রী আগে কলেজের শিক্ষক ছিলেন। বর্ত্তমানে আমরা দেখতে পাচ্ছি যে প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে ও বিশ্ববিদ্যালয়-এ পেনসান স্কীম চালু আছে। কিন্তু কলেজ শিক্ষকদের পেনসান স্কীম নেই। এই বৈষম্য কেন? এটা কবে দূর করবেন এবং কবে চালু করবেন জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

আমি কলেজে অনেক আগে পড়িয়েছি। বিশ্ববিদ্যালয়ের শিক্ষক ছিলাম। আপনি যে প্রশ্ন তুলেছেন সেটা আগে করা যায় নি এর সঙ্গে টাকার প্রশ্ন ছিল। আগামী দিনে এটা কার্য্যকরী হবে ১-৪-৭৪ থেকে।

[1-50—2-00 p.m.]

**Shri Harasankar Bhattacharyya :**

তাহলে কি আপনার উত্তর দাঁড়াচ্ছে যে সরকারী নীতি হল ১-৪-৭৪ থেকে কলেজের শিক্ষকরা পেনসান পাবেন? মুখ্যমন্ত্রী যদি ডেট ঘোষণা করে থাকেন আপনার বলতে অসুবিধা কোথায়?

**Mr. Speaker** : It is already answered.

**Shri Hemanta Dutta :**

*মন্ত্রিমহাশয় জানাবেন কি যে প্রাথমিক শিক্ষকদের পেনসান অর্ডার ইসু করে দিয়েছেন।* কিন্তু সেকেণ্ডারী স্কুলের শিক্ষকদের ক্ষেত্রে এটা যদিও স্থির করা হয়েছে তবু দেরী হচ্ছে বহুদিন। সেকেণ্ডারী শিক্ষকদের ক্ষেত্রে তাড়াতাড়ি করবেন কিনা জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

পেনসান দেবার ক্ষেত্রে অনেক ফরম্যালিটি কমপ্লিট করতে হয়। সেজন্য নেসেসারি রেকর্ডস এ্যাকাউন্টেন্ট জেনারেল, ওয়েস্ট বেঙ্গলের অফিস থেকে চাওয়া হয়। যাদের ক্ষেত্রে সেগুলো ঠিক থাকে তাদের দেওয়া হয়েছে। অন্য জায়গায় মাধ্যমিক শিক্ষকদের ডিসারবিং কেসেস এ্যাড হক পেনসান ব্যবস্থা ইতিমধ্যে চালু আছে এবং কয়েকজন শিক্ষক ইতিমধ্যে তা পেয়েছেন। তারপর ফারদার ইনভেসটিগেট করা হয়।

### প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের বর্ধিত হারে মহার্ঘভাতা

*৩২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৭।) **শ্রীরবীন্দ্রনাথ বেরা**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের বর্ধিতহারে মহার্ঘভাতা পাইবেন;

(খ) সত্য হইলে, যে সমস্ত প্রাথমিক শিক্ষক বর্তমানে ৮ টাকা হারে মহার্ঘভাতা পাইতেছেন তাঁহারা কত টাকা করিয়া এবং কখন হইতে উক্ত মহার্ঘভাতা পাইবেন এবং

(গ) মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকরাও কত টাকা হারে বর্ধিত মহার্ঘভাতা পাইবেন এবং কখন হইতে পাইবেন?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭৪ সালের ১লা জানুয়ারী হইতে অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকবৃন্দ দুইটি কিস্তিতে ৮ টাকা করিয়া মোট ১৬ টাকা বর্দ্ধিত মহার্ঘভাতা পাইবেন এবং প্রয়োজনীয় আদেশ ইতিমধ্যেই জারী হইয়াছে। ১৯৭৪ সালের ১লা জানুয়ারীর পূর্বে প্রদত্ত ৮ টাকা মহার্ঘভাতা সহ মোট মহার্ঘভাতার পরিমাণ দাঁড়াইল ২৪ টাকা।

(গ) অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকরা ১৯৭৪ সালের ১লা জানুয়ারী হইতে দুই কিস্তিতে ৮ টাকা করিয়া অর্থাৎ মোট ১৬ টাকা করিয়া প্রতি মাসে বর্দ্ধিত মহার্ঘভাতা পাইবেন। এই সম্পর্কে প্রয়োজনীয় আদেশ জারী করা হইয়াছে। এ ছাড়া, প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকগণ ১লা এপ্রিল ১৯৭৪ থেকে মাসে আরও ৮ টাকা করে মহার্ঘভাতা পাইবেন।

**Shri Rabindra Nath Bera :**

এরপরে কি মাননীয় শিক্ষামন্ত্রী বলবেন যে প্রাথমিক শিক্ষকরা যে আন্দোলন করছেন তাদের মহার্ঘভাতা বাড়াবার জন্য সে সম্পর্কে সরকারের কিছু বিবেচনাধীন আছে কিনা?

**Shri Mrityunjoy Banerjee :**

মহার্ঘভাতা বাড়াবার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

**Shri Rabindra Nath Bera :**

মাননীয় শিক্ষামন্ত্রী যে শিক্ষক সমিতির প্রতিনিধিদের সঙ্গে কথা বলার সময় বলেছেন এই বাজেটের পরে তাদের অর্থনৈতিক সুযোগ-সুবিধা বৃদ্ধি সম্পর্কে চিন্তা করবেন। সেটা কি মহার্ঘভাতা সংক্রান্ত না বেতন বৃদ্ধি সংক্রান্ত?

**Shri Mrityunjoy Banerjee :**

আপনার প্রশ্নটা মহার্ঘভাতা সংক্রান্ত ছিল এবং তার উত্তর আমি দিয়েছি।

**Shri Abdul Bari Biswas :**

মন্ত্রীমহাশয় কি জানাবেন প্রাথমিক শিক্ষক, সরকারী বা আধা-সরকারী ব্যক্তিদের মহার্ঘ-ভাতা বা বেতন বৃদ্ধির প্রবণতার দিকে না গিয়ে দ্রব্যমূল্য নিয়ন্ত্রণের দিকে নজর দেবেন কিনা?

**Shri Mrityunjoy Banerjee :**

এটা বড় প্রশ্ন।

**Shri Hemanta Dutta :**

যদিও টাকা সরকার থেকে মঞ্জুর করেছেন। কিন্তু আর্থিক বছর শেষ হতে যাচ্ছে, মহার্ঘ-ভাতা অনেক জেলাতেই যায় নি। এই সম্পর্কে অবহিত আছেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

কয়েকটি জেলাতে গিয়েছে। বাকি জেলাতে যদি না যেয়ে থাকে এপ্রিল মাসের গোড়াতে চলে যাবে।

**Shri Phani Bhusan Singhababu :**

৮ টাকা এপ্রিল মাস থেকে বাড়ছে। সেটা নিয়ে অন্যান্য সরকারী কর্মচারীদের তুলনায় বেশি না কম না সমহারে দিচ্ছেন সেটা জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**

এটার উত্তর আমার পক্ষে দেওয়া মুস্কিল।

**Shri Phani Bhusan Singhababu :**

মাননীয় মন্ত্রীমহাশয় এই যে ব্যবস্থা চালু করলেন তাতে তিনি কি মনে করেন যে যেরকম-ভাবে খুব জিনিষের দাম বেড়ে গেছে তাতে এটা শিক্ষকদের পক্ষে যথেষ্ট?

উত্তর নাই।

**Shri Shamsuddin Ahmed :**

মাননীয় মন্ত্রী মহাশয় যে বল্লেন যে বিভিন্ন জেলায় চলে গেছে কিংবা চলে যাচ্ছে। তিনি উত্তর দেবেন কি যে ঐ একই সময়ে ঘোষিত হওয়া সত্বেও সরকারী কর্মচারীরা তা তুলে নিয়ে খরচ করে ফেললেন অথচ শিক্ষকদের ক্ষেত্রে পেঁছালো না কেন? এবং মালদা জেলায় এখনও পেঁছায় নি।

**Shri Mrityunjoy Banerjee :**

যাঁরা ডিসট্রিবিউট করবেন হয়তো তাঁরা নিজেরা প্রথমে নিয়ে তারপর অপরের জন্য ডিসট্রিবিউট করবেন।

**Shri Dedar Baksh ;**

মাননীয় মন্ত্রী মহাশয় যা বল্লেন মাধ্যমিক শিক্ষকদের ডি, এ সম্পর্কে তাঁরা যে আগে অর্থাৎ ১লা জানুয়ারী ১৯৭৪ থেকে যে ১৬ টাকা করে দেওয়া হচ্ছে তা বাদে আট টাকা দেওয় হবে না সেটা ওরই ভিতর?

**Shri Mrityunjoy Banerjee :**

আমি তো খ প্রশ্নের উত্তরে বলেছি যে ১৯৭৪ সালে ১লা জানুয়ারী হইতে দুই কিস্তিতে ৮ টাকা করিয়া অর্থাৎ ১৬ টাকা এবং এছাড়াও ১লা এপ্রিল হতে আরও ৮ টাকা করিয়া পাইবেন—মোট ২৪ টাকা।

**Shri Hemanta Dutta :**

সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন সেটা সোস্যালিষ্টিক প্যাটার্নের যাদের বেতন বেশী এবং যাদের বেতন কম সবাইকেই ঐ একই হারে দেওয়া হয়েছে। ভবিষ্যতে যে মহার্ঘভাতা বৃদ্ধি হবে সেখানেও এই নীতি গ্রহণ করবেন কি?

( No reply )

**শিক্ষকপদের শূন্যস্থান পূরণে শিক্ষা বিভাগের অনুমোদন**

৩২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬১)।) **শ্রীআবদুলবারি বিশ্বাস ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মাধ্যমিক স্কুল বোর্ডের স্কুলসমূহের অনুমোদিত শিক্ষকদের পদের শূন্যস্থান পূরণের ক্ষেত্রেও শিক্ষা বিভাগের পূর্ব অনুমোদন লইবার আদেশ জারী করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, উহার কারণ কি?

**Shri Mrityunjoy Banerjee :**

(ক) একাদশ শ্রেণীযুক্ত সরকারী সাহায্য প্রাপ্ত বিদ্যালয় সমূহের অনুমোদিত শিক্ষকদের পদের শূন্যস্থান পূরণের ক্ষেত্রে এইরূপ নির্দেশ দেওয়া হইয়াছে।

তাহা ছাড়া, সাহায্য প্রাপ্ত সমস্ত উচ্চ/উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়কে প্রয়োজনের তুলনায় অতিরিক্ত শিক্ষক/শিক্ষিকার পদ শূন্য হইলে সেই শূন্য পদ পূরণের ক্ষেত্রে শিক্ষাধিকারের পূর্ব অনুমোদন লইবার জন্য ১৯৬৮ সালের ১৭ই ডিসেম্বর এক প্রচারপত্রে শিক্ষা অধিকর্তা পূর্বেই নির্দেশ দিয়াছিলেন।

(খ) ১৯৭৪ সালের ১লা জানুয়ারী হইতে প্রবর্তিত মাধ্যমিক শিক্ষার পরিবর্তিত কাঠামোর পরিপ্রেক্ষিতে এইরূপ নির্দেশ দেওয়া হইয়াছে।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তরে বলেছেন না। আমি যদি তাঁর কাছে সারকুলার নিয়ে আসি যে অর্ডার করা হয়েছে। সে ক্ষেত্রে তিনি কি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করবেন যে কেন ঐ সারকুলার দেওয়া হয়েছে তার জন্য?

**Shri Mrityunjoy Banerjee :**

আপনি সারকুলারটি দেবেন আমি নিশ্চয় দেখবো।

**Shri Abdul Bari Biswas :**
আমি ক্যাটিগরিক্যালি অর্ডার দেখিয়ে দিলে যে ডি, পি, আই, থেকে সারকুলার করা হয়েছে অথচ আপনি হাউসে না বলে উত্তর দিলেন আপনাকে এই যে মিসলিড করা হয়েছে তার জন্য আপনি কি বিচার করবেন?

**Shri Mrityunjoy Banerjee :**
আগে আপনি সারকুলারটি দিন তারপরে তো ব্যবস্থা নেবার কথা হবে।

**Shri Abdul Bari Biswas :** I have seen it personally. The circular was issued by the D.P.I. to all the Secondary Schools.

[ 2-00—2-10 p.m. ]

**Shri Mrityunjoy Banerjee :**
আপনাদের সারকুলার ক্লাশ ১১-এর জন্য ছিল, একাদশ শ্রেণী সম্বলিত ছিল। আপনার প্রশ্নটা ছিল মাধ্যমিক স্কুল বোর্ডের স্কুল সমূহের অনুমোদিত শিক্ষকদের পদের শূন্যস্থান পূরণের ক্ষেত্রেও শিক্ষা বিভাগের পূর্ব অনুমোদন লইবার আদেশ জারী করা হইয়াছে কিনা— আমি এর উত্তরে বলেছি একাদশ শ্রেণীযুক্ত সরকারী সাহায্য প্রাপ্ত বিদ্যালয় সমূহের অনুমোদিত শিক্ষকদের পদের শূন্যস্থান পূরণের ক্ষেত্রে এইরূপ নির্দেশ দেওয়া হইয়াছে।

**Shri Abdul Bari Biswas :**
ক্লাশ ১১, উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলির ক্ষেত্রে যদি এই সারকুলার দিয়ে থাকেন এবং সেখানকার স্কুলের ক্লাশ ইউনিটের প্রিন্সিপাল সাবজেক্টে শিক্ষকের পদ শূন্য হয় এবং সেখানে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যদি পূর্বে অনুমতি নিতে হয় তাহলে এই অন্তবর্তীকালীন সময়ে যে অসুবিধা দেখা দেবে সেই অসুবিধা দূর করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা জানাবেন কি?

**Shri Mrityunjoy Banerjee :**
সেগুলি সমস্ত ইনডিভিজুয়্যাল মেরিটে বিচার করা হবে।

## STARRED QUESTIONS
**( to which oral answers were laid on the table )**

### Extension or re-employment of retired Government officers

***311.** (Admitted question No. *466.) **Dr. Ramendranath Dutt :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) if it is a fact that some officers were given extension of service or re-employment in service after their retirement during the year 1973 (1st January 1973 to 31st December 1973); and

(b) if so,—

(i) the number of such Gazetted, and

(ii) non-Gazetted officers; and

(iii) the reasons for granting such extension or for giving re-employment to them?

**Minister-in-charge of Finance Department:** (a) Yes. Some officers were re-employed and some Class IV staff were given extension of service during the period. Besides, a few officers, who had been political sufferers, were also given extension of service.

(b) On the basis of information available so far—

(i) 176 Gazetted Officers, and

(ii) 153 Non-Gazetted staff were re-employed or given extension of service during the period.

(iii) Generally Government servants of all classes except Class IV, must retire at 58 which is the prescribed age of superannuation for them. A Class IV Government servant is ordinarily required to retire on attaining the age of 60 years. Except in the two following circumstances, no Government servant is given extension of service beyond the age of superannuation :

(1) The services of a Government servant who has suffered imprisonment on political grounds for a period of not less than two years and who had entered Government service after the age of 30 years, may be extended beyond the normal date of superannuation until he attains the age of 65 years or completes 30 years of service, whichever is earlier.

(2) The services of a Class IV Government servant, appointed before 1st July, 1948, may be extended by Government until he reaches the age of 65 years provided he continues to be physically fit and mentally alert for further service.

A Government servant is re-employed after the prescribed age of superannuation only in public interest.

### অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প

*৩১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৪।) **শ্রীনরেশ চন্দ্র চাকী**ঃ উন্নয়ন এবং পরিকল্পনা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম অনুযায়ী ১৫ই ফেব্রুয়ারি, ১৯৭৪ পর্যন্ত পশ্চিমবঙ্গে কোন্ ক্যাটেগরিতে কতজনের কর্মসংস্থান হয়েছে;

(খ) এই পরিকল্পনায় উক্ত সময় পর্যন্ত কত টাকা বরাদ্দের মধ্যে কত টাকা ব্যয় করা হয়েছে; এবং

(গ) বরাদ্দের বাকি টাকাটা ব্যয় করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) সেল্ফ এমপ্লয়মেন্ট — — — ২৪,০৫৯ জন
ট্রেনিং স্কিম — — — ১৩,০৯৪ জন
সাবসিডাইজড এমপ্লয়মেন্ট — — ২৩০ জন

(২) এই পরিকল্পনার জন্য বর্তমান আর্থিক বছরে এ পর্য্যন্ত কেন্দ্রীয় সরকারের নিকট হইতে মোট সাত কোটি পঞ্চাশ লক্ষ টাকা পাওয়া গিয়াছে। এই টাকা হইতে বিভিন্ন সরকারী সংস্থা সমূহের দ্বারা পরিচালিত প্রকল্পগুলির ব্যয় বাবদ ঐ সংস্থা সমূহকে চারি কোটি আশী লক্ষ সাতাশী হাজার টাকা দেওয়া হইয়াছে। ইহা

ছাড়া অন্যান্য বিভাগীয় প্রকল্প সমূহের বর্ত্তমান আর্থিক বছরের সম্ভাব্য ব্যয় দুই কোটী উনসত্তর লক্ষ টাকা সমেত মোট ব্যয়ের পরিমান ৭ কোটি ৫০ লক্ষ টাকা।

(৩) পরিকল্পনাধীন ট্রেনিং স্কীমগুলিকে আগামী আর্থিক বৎসরে চালু রাখিবার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট ৩ কোটি ৬৩ লক্ষ টাকা চাওয়া হইয়াছে। তাছাড়া সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম-এ ২৮৷২৷৭৪ তারিখ পর্যন্ত ৯ হাজারেরও বেশী আবেদন বিভিন্ন ব্যাঙ্কে পরীক্ষাধীন রহিয়াছে। এই সমস্ত আবেদনের জন্য সিড মানি হিসাবে সরকারী সাহায্য বাবদ ২ কোটি ৮৪ লক্ষ ৮৮ হাজার টাকার প্রয়োজন। এইসব আবেদন ছাড়া বর্ত্তমান আর্থিক বছরে আরও বেশ কিছু সংখ্যক আবেদন পাওয়া যাইতেছে। এই সমস্ত আবেদনকারীকে সিড মানি দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারকে বর্ত্তমান আর্থিক বছরে আরও ৩ কোটি ৮৭ লক্ষ টাকা দেওয়ার অনুরোধ করা হয়েছে।

### প্রাথমিক বিদ্যালয়ে শিশুশ্রেণী প্রবর্তন ও স্কুল মাদার নিয়োগ

*৩১৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৮০।) **শ্রীনিতাইপদ সরকার**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ইহা কি সত্য যে প্রাথমিক বিদ্যালয়গুলিতে—(১) শিশু শ্রেণী প্রবর্তন, ও (২) স্কুল মাদার নিয়োগ এবং কমপক্ষে ৪ জন করিয়া শিক্ষক নিয়োগের বিষয়ে সরকার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, উক্ত তিনটি বিষয় কার্যকরী করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন এবং কতদিনে তাহা কার্যকরী করা হইবে বলিয়া আশা করা যায়?

শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ (ক) না।

(খ) এ প্রশ্ন উঠে না।

### নূতন বনভূমি পত্তন

*৩১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১১।) **শ্রীঅজিত কুমার গাঙ্গুলী**ঃ বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) গত দুই বৎসরে পশ্চিমবঙ্গে কয়টি নূতন ফরেস্ট-এর পত্তন করা হয়েছে এবং এগুলি কোন্ জেলার কোথায় অবস্থিত;

(খ) এই ফরেস্টগুলির প্রতিটির আয়তন কত;

(গ) ফরেস্ট-এর সংখ্যা আরও বৃদ্ধি করার কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, কোন্ জেলার কোথায়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) বিগত ১৯৭১-৭২ এবং ১৯৭২-৭৩ সালে পশ্চিমবঙ্গের বাঁকুড়া, বীরভূম, বর্ধমান, মেদিনীপুর, পুরুলিয়া, মালদা, পশ্চিম দিনাজপুর, দার্জ্জিলিং এবং ২৪-পরগণা জিলায় নতুন বনের পত্তন করা হয়েছে। এই নতুন বনভূমিগুলি উক্ত জিলা সমূহে অবস্থিত বনাঞ্চলে শূন্যস্থানগুলিতে করা হয়েছে।

(খ) উক্ত নতুন বনের মোট আয়তন ২২,৪১৮ হেকটর। উহার জিলাওয়ারী হিস নিম্নে দেওয়া হইল ঃ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| বাঁকুড়া | — | — | — | — | ৫,৪২০ হেক্টর |
| বীরভূম | — | — | — | — | ১৪৮ হেক্টর |
| বর্ধমান | — | — | — | — | ৯৫ হেক্টর |
| মেদিনীপুর | — | — | — | — | ৪,৬৮৬ হেক্টর |
| পুরুলিয়া | — | — | — | — | ১১,৩৪০ হেক্টর |
| মালদা | — | — | — | — | ৫৩ হেক্টর |
| পশ্চিম দিনাজপুর | — | — | — | — | ৩০ হেক্টর |
| দার্জ্জিলিং | — | — | — | — | ২৪০ হেক্টর |
| ২৪-পরগনা | — | — | — | — | ৪০৬ হেক্টর |

(গ) হ্যাঁ।

(ঘ) পঞ্চম যোজনায় দার্জ্জিলিং, জলপাইগুড়ি, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম বর্ধমান, মালদা, পশ্চিম দিনাজপুর ও ২৪-পরগণা জিলায় নতুন বন সৃষ্টির পরিকল্পনা আছে। প্রকৃত কার্য্যারম্ভের পূর্বে সঠিক অবস্থান বলা সম্ভব নহে

**স্পেশাল এমপ্লয়্মেণ্ট প্রোগ্রাম বাবত কেন্দ্রীয় সরকার কর্তৃক মঞ্জুরীকৃত অর্থ**

***৩২০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩০।) **শ্রীশিশিরকুমার সেন ঃ** উন্নয়ন এবং পরিকল্পন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ সালে পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রীয় সরকার স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম-এ কত টাকা মঞ্জুর করিয়াছেন;

(খ) ঐ টাকা কোন্ জেলায় কত করিয়া দেওয়া হইয়াছে; এবং

(গ) ঐ টাকায় কতগুলি স্কীম গ্রহণ করা হইয়াছে এবং তাহাদের কাজ আরম্ভ হইয়াছে কি না?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৩-৭৪ সালে স্পেশাল এমপ্লয়মেন্ট-এর জন্য মোট ২,৬০,৭০,০০০ টাকার মধে কেন্দ্রীয় সরকার ১,৮৫,৭০,০০০ টাকা দিয়াছেন।

(খ) মোট টাকার জেলাভিত্তিক বরাদ্দের পরিমাণ সংযোজিত তালিকায় দেওয়া হইল

(গ) ঐ টাকায় মোট ২৪১টি স্কীম গ্রহণ করা হইয়াছে এবং সব প্রকল্পের কাজ আরম্ভ হইয়াছে।

*Statcmcnt tn referred to question No. 320 (Kha)*

| | জেলার নাম | | | | | বরাদ্দ (লক্ষ টাকা) |
|---|---|---|---|---|---|---|
| ১। | কলিকাতা | — | — | — | — | ২১.৫৩ |
| ২। | ২৪-পরগণা | — | — | — | — | ৪৪.৮৭ |
| ৩। | নদীয়া | — | — | — | — | ১১.৩৫ |
| ৪। | পশ্চিম দিনাজপুর | — | — | — | — | ১১.১৯ |
| ৫। | পুরুলিয়া | — | — | — | — | ৮.৫৩ |
| ৬। | বীরভূম | — | — | — | — | ১৮.২০ |
| ৭। | বর্ধমান | — | — | — | — | ১৮.৮৭ |
| ৮। | দার্জিলিং | — | — | — | — | ১৯.২৫ |

| জেলার নাম | | | | | বরাদ্দ (লক্ষ টাকা) |
|---|---|---|---|---|---|
| ৯। মুর্শিদাবাদ | — | — | — | — | ১৯.৬৫ |
| ১০। বাঁকুড়া | — | — | — | — | ১০.৫২ |
| ১১। কুচবিহার | — | — | — | — | ৮.২১ |
| ১২। মেদিনীপুর | — | — | — | — | ২৬.৮০ |
| ১৩। জলপাইগুড়ি | — | — | — | — | ৯.০৪ |
| ১৪। হাওড়া | — | — | — | — | ১১.৬১ |
| ১৫। হুগলী | — | — | — | — | ১২.৬০ |
| ১৬। মালদহ | — | — | — | — | ৮.২৮ |
| | | | | মোট — | ২৬০.৫০ |

**প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের মধ্যে বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণ**

*৩২১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৫।) **শ্রীরজনীকান্ত দোলুই ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার প্রতি বছর প্রাথমিক স্কুলের ছাত্রছাত্রীদের মধ্যে পাঠ্য-পুস্তক বিনামূল্যে বিতরণ করিয়া থাকেন;

(খ) সত্য হইলে, সরকার কোন্ সাল হইতে উক্ত কর্মসূচী গ্রহণ করিয়াছেন;

(গ) ঐ পাঠ্যপুস্তক বিতরণ কি পদ্ধতিতে করা হয়;

(ঘ) বর্তমান বৎসরে উক্ত কর্মসূচী কতদূর কার্যকরী করা হইয়াছে; এবং

(ঙ) জেলাওয়ারী পাঠ্যপুস্তক প্রেরণের হিসাব কিরূপ?

**শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা আংশিক সত্য। ১৯৬৯ সাল হইতে পশ্চিমবঙ্গ সরকার সমস্ত অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়সমূহে প্রথম ও দ্বিতীয় শ্রেণীতে সকল ছাত্রছাত্রীদের "সাহিত্য পুস্তক" বিনামূল্যে বিতরণ করিয়া থাকেন। ইহা ছাড়া তৃতীয় শ্রেণী হইতে পঞ্চম শ্রেণী (বুনিয়াদী বিদ্যালয়) পর্য্যন্ত সমস্ত অনুমোদিত প্রাথমিক বিদ্যালয়ে মেধাবী দরিদ্র এবং তপশীল জাতি/উপজাতি ছাত্রছাত্রীদের মধ্যে কিছু সংখ্যক পুস্তক বিনামূল্যে বিতরণ করা হয়।

(খ) ১৯৬৬ সাল হইতে কিছু সংখ্যক দরিদ্র মেধাবী ছাত্রছাত্রীদের মধ্যে এই পরিকল্পনা অনুযায়ী পুস্তক বিতরণ করা হইতেছে। উত্তরোত্তর বিভিন্ন প্রকল্প অনুযায়ী অধিক সংখ্যক ছাত্রছাত্রীকে উক্ত পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হইতেছে।

(গ) অন্যান্য বছরের ন্যায় এ বছরও প্রতি জেলায় বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণের জন্য প্রয়োজনীয় অর্থ জেলা বিদ্যালয় পরিদর্শক (প্রাথমিক) মহাশয়গণের নামে বরাদ্দ করা হইয়াছে।

(ঘ) বিভিন্ন প্রকল্প অনুযায়ী বর্তমান বছরের উপকৃত ছাত্রছাত্রীর সংখ্যা ও অর্থের পরিমাণ— জেলা অনুযায়ী— বিশদভাবে সংশ্লিষ্ট পত্রে দেখান হইল।

*Statement in referred to question No.* 321 (Gha).

**Central Scheme**

Statement Showing class-wise number of needy students (Scheduled Caste/Scheduled Tribe/Other Backward Class Boys and Girls and other girls) of Primary and Junior Basic Schools to whom Government Publications of Text Books and Stationery articles may be distributed free in each district—under the Government of India Scheme.

IN URBAN AREAS :

| Sl. No. | District | No. of pupils to be benefited — Class—III: S. C./S. T/O.B.C. (Boys & Girls) | Class—III: Other Girls | Class—III: Total | Class—IV: S. C./S. T./O.B.C. (Boys & Girls) | Class—IV: Other Girls | Class—IV: Total | Class—V: S. C./S. T./O.B.C. (Boys & Girls) | Class—V: Other Girls | Class—V: Total | Cost of books & stationery articles. For Books — Class-III @ Rs. 1.70 per student | For Books — Class-IV @ Rs. 1.90 per student | For Books — Class-V @ Rs. 2.45 per student | For stationery — Class-III, IV & V @ Rs 1.20 per student | Total |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1. | 2. | 3. | 4. | 5. | 6. | 7. | 8. | 9. | 10. | 11. | 12. | 13 | 14. | 15. | 16. |
| 1. | Bankura | 70 | 110 | 180 | 50 | 70 | 120 | 4 | 6 | 10 | 306.00 | 228 | 24.50 | 372 | 930.50 |
| 2. | Birbhum | 100 | 60 | 160 | 90 | 60 | 150 | 30 | 20 | 50 | 272.00 | 285 | 122.50 | 432 | 1111.50 |
| 3. | Burdwan | 790 | 270 | 1060 | 520 | 190 | 710 | 80 | 80 | 160 | 1802.00 | 1349 | 392 00 | 2316 | 5859.00 |
| 4. | Calcutta | 1550 | 2880 | 4430 | 1200 | 2360 | 3560 | 488 | 282 | 770 | 7531.00 | 6764 | 1886.50 | 10512 | 26693.50 |
| 5. | Cooch Behar | 200 | 50 | 250 | 140 | 30 | 170 | 10 | 10 | 20 | 425.00 | 323 | 49.00 | 528 | 1325.00 |
| 6. | Darjeeling | 1430 | 40 | 1470 | 1250 | 20 | 1270 | 40 | 10 | 50 | 2499.00 | 2413 | 122.50 | 334 | 8382.50 |
| 7. | Hooghly | 1060 | 710 | 1770 | 840 | 530 | 1370 | 10 | 30 | 40 | 3009.00 | 2603 | 98.00 | 3816 | 9526.00 |
| 8. | Howrah | 220 | 490 | 710 | 150 | 280 | 430 | 10 | 30 | 40 | 1207.00 | 817 | 98.00 | 1416 | 3538.00 |
| 9. | Jalpaiguri | 60 | 60 | 120 | 40 | 30 | 70 | 20 | 10 | 30 | 204.00 | 133 | 73.50 | 264 | 674.50 |
| 10. | Malda | 30 | 120 | 150 | 20 | 60 | 80 | 6 | 4 | 10 | 255.00 | 152 | 24 50 | 288 | 719.50 |
| 11. | Midnapore | 250 | 170 | 420 | 230 | 120 | 350 | 30 | 10 | 40 | 714.00 | 665 | 98.00 | 972 | 2449.00 |
| 12. | Murshidabad | 230 | 260 | 490 | 160 | 200 | 360 | 6 | 4 | 10 | 833.00 | 684 | 24.50 | 1032 | 2573.50 |
| 13. | Nadia | 570 | 570 | 1140 | 420 | 460 | 880 | 4 | 6 | 10 | 1938 00 | 1672 | 24.50 | 2436 | 6070.50 |
| 14. | Purulia | 100 | 70 | 170 | 70 | 60 | 130 | 6 | 4 | 10 | 289.00 | 247 | 24.50 | 372 | 932.50 |
| 15. | 24-Parganas | 2450 | 750 | 3200 | 1620 | 450 | 2070 | 30 | 10 | 40 | 5440.00 | 3933 | 98.00 | 6372 | 15843.00 |
| 16. | West Dinajpur | 1090 | 190 | 1280 | 820 | 160 | 980 | 6 | 4 | 10 | 2176.00 | 1862 | 24.50 | 2724 | 6786.50 |
| | Total : | 10200 | 6800 | 17000 | 7620 | 5080 | 12700 | 780 | 520 | 1300 | 28900.00 | 24130 | 3185 00 | 37200 | 93415.00 |

ফলে তাদের রোজগার ১'৩৭ এর চেয়েও কম হয়। তাদের ম্যাক্সিমাম ১৬ পাতার বেশী লিখতে দেওয়া হয় না। যার দৈনিক মজুরী পড়ে যায় ৪'২০ পয়সা অর্থাৎ মাসে ১২৬'০০ টাকা। তাদের কপি করার কাজ সিজন্যাল। ফলে তারা ৭ মাস ঠিকমত কাজ পায় আর ৫ মাস কাজ কম করে। তাদের রোজগারও তখন দাঁড়ায় ৯৫ টাকা থেকে ১০০ টাকার মধ্যে। রাজ্য সরকারের সমস্ত স্তরের কর্মচারীদের জন্য সরকার চিকিৎসা ভাতা ও বাড়ীভাড়া দেন কিন্তু রেজেষ্ট্রি বিভাগের কর্মচারীদের কোন ফিক্সড্ বাড়ী ভাড়া বা চিকিৎসা ভাতার ব্যবস্থা নেই। তাদের কপি করার রোজগারের উপর এই ভাতা দুটি নির্ভর করে। অর্থাৎ যখন তারা বেশী কপি করে তখন ভাতা দুটির পরিমাণ বেশী হয় আবার কম করলে কম হয়। তারা যখন চাকরী থেকে অবসর নেন তখন তারা কোন পেনশন, গ্রাচুয়িটি পান না। তাদের রোজগারের বেসিস নো ওয়ার্ক নো পে। রবিবার সরকারী ছুটির দিন তাদের কাজ থেকে না ফলে তারা কাজ পান না। তাদের মাইনে কাটা যায়। পে কমিশন যদিও তাদের চাকরীকালীন সুযোগ সুবিধা দিয়েছিল কিন্তু রেজেষ্ট্রি বিভাগের উচ্চপদস্থ আমলাদের হস্তক্ষেপে এই সব কর্মচারীরাও সে থেকে বঞ্চিত হয়েছেন। সমস্ত কর্মচারীরাই যখন সুযোগ সুবিধা পাচ্ছেন তখন তারাই বা পাবেন না কেন? আমার সি, পি, আই, বন্ধুরা যারা গরীব মানুষের স্বার্থ ছাড়া কিছুই ভাবেন না বলে বড়াই করেন তারা কি ১০০০/১৫০০ টাকা মাইনের ডাক্তার-ইঞ্জিনীয়ার বাবুদের পক্ষ না নিয়ে এই সব গরীব বাবুদের পক্ষ নিয়ে লড়াই করবেন কি? সর্ব শেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাছে দাবী করছি অবিলম্বে রেজেষ্ট্রি অফিসগুলিতে পিস রেট প্রথা বাতিল করে পে কমিশন-এর এফেক্‌ট পুরোপুরি দেওয়া হোক এবং এই অন্যায় অবিচারের অবসান করা হোক।

**Shri Ananta Kumar Bharati :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভায় একটা গুরুতর ঘটনা সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সকাল বেলা সাউথ বেলেঘাটা অঞ্চলে বেঙ্গল পটারীর যে দুটো কারখানা আছে, এক নং কারখানা এবং দু নং কারখানা, তার পাশ দিয়ে রেল লাইন রয়েছে, সেই লাইনের উপর দিয়ে আজ সকাল বেলা কয়েকজন কর্মী দু নং কারখানায় যাচ্ছিলেন তখন সেখানে পিছন থেকে সেই কারখানারই কয়েকজন কর্মী উইথ দি হেল্প অব ইউনিয়ন লিডার্স, সেই লোক তিনটিকে ভীষণভাবে প্রহার করে এবং তার ফলে তারা সেখানে অচৈতন্য হয়ে যায়। অন্য কারখানার কিছু লোক তা দেখে তাদের এন, আর, এস, হাসপাতালে ভর্তি করে দেয়। হাসপাতালে ট্রান্সফার করার সঙ্গে সঙ্গে রাজারাম বলে একজনের মৃত্যু হয় এবং আর দুজনের অবস্থাও ভয়াবহ। আমি গিয়ে শুনি যে ৯'০৫-এর সময় রাজারামের মৃত্যু হয় এবং অপর দুজনের অবস্থা যা আমি দেখে এসেছি তাতে মনে হয় তারাও মারা যাবে। আমি ঘটনাস্থলে যাই এবং সব থেকে দুঃখের বিষয় পুলিশের যে ভূমিকা সেখানে দেখলাম তা অত্যন্ত মর্মন্তুদ। দু'নং কারখানায় ঘটনা ঘটেছে, দু'নং কারখানা থেকে এক নং কারখানা প্রায় দুই মাইল দূরে, পুলিশ সেখানে গিয়ে যারা কাজে হাজিরা দিয়েছে, কাজ করছে এবং টিফিনে যখন তারা বেরিয়ে চা খেতে আসছে, সেই সমস্ত ওয়ার্কারদের পুলিশ এ্যারেস্ট করছে এবং সেখানে একটা সন্ত্রাসের সৃষ্টি করে চলেছে। এতে কারখানার ওয়ার্কাররা ভীষণভাবে রেগে গিয়ে কারখানা বন্ধ করে সেই দু'নং থেকে শ্রমিক দল প্রায় কিছু না হলেও দু হাজার লোক আসছিল, কিন্তু আমরা তাদের ফিরিয়ে দিয়েছি।

[2-20—2-30 p.m.]

ভজন দাস এবং আগরওয়ালা, এই দুজনের ইউনিয়ন, মালিক এবং পুলিশ এই তিনজন মিলে যেভাবে সেখানে সন্ত্রাসের রাজত্ব চালাচ্ছে বাংলাদেশের ইতিহাসে তার নজির বিরল। আমাদের এম, এল, এ, শ্রী লালবাহাদুর সিং সেখানে গিয়েছিলেন আরো লোকেরা সেখানে গিয়েছিলেন, আমিও সকালবেলা সেখানে গিয়েছিলাম, ঘটনা সভাকে জানাবার জন্য সেখানে

থেকে ছুটে আসছি। আমি পুলিশ (রাষ্ট্র) মন্ত্রী ফজলে হক্ সাহেবকে বলছি। আমি আপনার মাধ্যমে সভাকে জানাচ্ছি যে এবং মন্ত্রীসভার কাছ থেকে উপযুক্ত ব্যবস্থা আশা করছি। সেখানে তারা যে মৃত্যুকালীন স্টেটমেন্ট করে গিয়েছে, যারা ওখানে মারা গিয়েছে তারা যাদের নাম বলে গিয়েছে, তারা সেখানে ঘুরে বেরোচ্ছে উইথ দি লোকাল পুলিশ। আজকে আমাদের এই অবস্থার মধ্যে দিয়ে যদি বাস করতে হয় তাহলে পুলিশ বিভাগ তুলে দিন।

**Shri Supriyo Basu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সি. এম. ডি. এ. সংক্রান্ত একটি বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সি. এম. ডি. এ বস্তি অঞ্চলে জল সরবরাহের জন্য লক্ষ লক্ষ টাকা ব্যয় করছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি হাওড়া জেলার ক্ষেত্রে এই টাকাগুলি জল সরবরাহ করার উপযুক্ত ব্যবস্থা করার পরিবর্তে জলে চলে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে সি. এম. ডি. এ. অথরিটি এই কাজে পলিথিনের পাইপ ব্যবহার করছে, বিশেষতঃ বস্তি অঞ্চলে জল সরবরাহের জন্য। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার পশ্চিমবাংলায় যে পলিথিনের পাইপ ব্যবহার হচ্ছে সেই পাইপ উত্তর হাওড়ায় ৮টি ডিপ টিউবওয়েলের ক্ষেত্রে ব্যবহার করা হয়েছে, কিন্তু এই পাইপ-গুলি টেস্টিং-এর পরই ফেটে যাচ্ছে। পলিথিনের পাইপগুলি মাটির তলায় পোঁতা হচ্ছে, কিন্তু তারপর প্রেসার দিলেই সেগুলি ফেটে যাচ্ছে বা মাটির উপর কোদাল গাঁইতি চালাতে গেলে তার আঘাতে ঐ পাইপগুলি নষ্ট হয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কলকাতায় বস্তি অঞ্চলে যে জল সরবরাহ ব্যবস্থা করা হয়েছিল তাতে কাষ্ট আয়রনের পাইপ ব্যবহার হয়েছে। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার আজকে হাওড়া অঞ্চলের বস্তি গুলিতে জল সরবরাহের সময় পলিথিনের পাইপ ব্যবহার করে এইভাবে টাকা নষ্ট করা হচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করব যে ইমিডিয়েটলি পলিথিনের পাইপ চেঞ্জ করে কাষ্ট আয়রনের পাইপ দেওয়া হোক। আজকে যখন টেক-নোক্রাট এবং ব্যুরোক্রাটদের মধ্যে একটা লড়াই চলছে তখন আমি বলছি যে এই পাইপগুলি ঐ সকল টেকনোক্রাট (ইঞ্জিনীয়ার)-দের সামনে বসানো হয়েছে এবং তারা এই গুলিকে পাশ করেছে চলবে বলে এবং তাদের জন্য আজকে লক্ষ লক্ষ টাকা জল সরবরাহের বদলে জলে যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে দাবী রাখছি যে ঐ সকল ইঞ্জিনীয়ারদের বিরুদ্ধে পূর্ণ তদন্ত করুন এবং এরজন্য যারা দোষী তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করুন।

**Shri Aswini Kumar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আপনি যেহেতু আমার নোটিশ গ্রহণ করেছেন সেহেতু আমি আর এই ব্যাপারে কিছু বলছি না।

**Shri Subrata Mukherjee (Katwa) :**

স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে এই বিধানসভায় জানাচ্ছি যে কবিশেখর কালিদাস রায় পরপারের দিন গুনছেন, তিনি অত্যন্ত দুঃস্থ অবস্থার মধ্যে দিন কাটাচ্ছেন। কবিশেখর কালিদাস রায়-এর কাব্য যুগ-যুগ ধরে পল্লী বাংলায় অতি জনপ্রিয় হয়ে উঠেছে। পল্লী বাংলার সুখ দুঃখ যন্ত্রনার চিত্র যার কাব্যে মূর্ত হয়ে উঠেছে, সেই বহু জনপ্রিয় কবির এই দশা দেখে চোখে জল আসে এবং মনে হয় আমাদের দেশের কবির এই অবস্থা আমাদের সকলেরই লজ্জার।

আপনি জানেন অনেক সন্তান আছে যারা জীবিত থাকা অবস্থায় তাদের বাবাকে ভালভাবে খেতে দেয় না। কিন্তু মারা যাবার পর খুব ঘটা করে শ্রাদ্ধ করে। আমি তাই মন্ত্রী সভাকে অনুরোধ করব কবির এই অবস্থায় তাঁর জন্য যদি অবিলম্বে চিকিৎসার ব্যবস্থা, অর্থ মঞ্জুরীর ব্যবস্থা এবং জীবিত কালীন অবস্থায় কোন পেনশন-এর ব্যবস্থা না করা হয় তাহলে ঐ পুত্রের মতন তাঁরা হবেন। স্বাস্থ্যমন্ত্রী কবির অবস্থার খবর পেয়ে তাঁর জন্য চিকিৎসার ব্যবস্থা করায় তাঁকে অভিনন্দন জানাচ্ছি। সেজন্য সঙ্গে সঙ্গে তাঁকে অনুরোধ

করব যে তিনি তাঁর ব্যক্তিগত প্রভাব বিস্তার করে মন্ত্রীসভা থেকে যদি কবির জন্য অর্থ মঞ্জুরের ব্যবস্থা করেন তাহলে ভাল হবে।

**Shri Ajit Kumar Panja :**

স্যার, আমাদের সকলের প্রিয় কবির সম্বন্ধে তিনি যা বললেন তাতে আমি বলছি যে কবির অসুস্থতার খবর পেয়ে তাঁর চিকিৎসার ব্যবস্থা করা হয়েছিল, কিন্তু তিনি বাড়ী থেকে আসতে চাচ্ছেন না। তাঁর জন্য কিছু টাকা পয়সার ব্যবস্থা যাতে করতে পারি সে ব্যবস্থা হিসেবে আমি নিশ্চয় ব্যাপারটা ক্যাবিনেট-এ নিয়ে আসব।

**Shri Nandalal Banerjee :**

স্যার, আমার এলাকায় সি, এম, ডি, এ, কল্যাণমূলক কাজ হিসেবে রাস্তার উপর আজ দেড় বছর ধরে পাইপ বসাচ্ছেন। এরফলে চারিদিকের নর্দমা সব বুঝে গেছে। রাজা মনীন্দ্র রোড তো বন্ধ করে দেওয়া হয়েছে। এই রাস্তার উপর দিয়ে এ্যামবুলেন্স যাবার কোন উপায় নেই। সেখানে যে বিজলী দত্ত লেন আছে, পুষ্করিনী আছে তার অবস্থা এমন হয়ে গেছে যে আর ৩/৪ ফুট কাটলেই ঐ অঞ্চলের বাড়ীগুলি হয়ত পুষ্করিনীর গহ্বরে চলে যাবে। সেজন্য সেখানে এগুলি যদি শালবল্লা দিয়ে ঘিরে না দেওয়ার ব্যবস্থা করা হয় তাহলে একটা ভীষণ অবস্থা হবে। ক্যালকাটা কর্পোরেশন-এর তো ২ পয়সা খরচা করার উপায় নেই তার রাস্তার যা অবস্থা হচ্ছে। যাহোক এগুলি যদি সেইখানকার বাড়ী-গুলি রক্ষার জন্য ব্যবস্থা না করা হয় তাহলে অনেক ক্ষতিপূরণের প্রশ্ন হয়ত ভবিষ্যতে উঠবে। এ বিষয়ে আমি পৌরমন্ত্রী ও সি, এম, ডি, এ, মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এখুনি এদিকে লক্ষ রাখতে অনুরোধ করছি।

**Shri Balai Lal Sheth :**

স্যার, আপনার মাধ্যমে পল্লী বাংলার একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। পল্লী বাংলায় খাদ্যের দুরবস্থা চলছে। গ্রামে রেশন বলতে কিছুই দেওয়া হয় না সেখানকার লোকেরা ৩/৩·৫০ টাকার চাল কিনে খায়। টেকনোক্রাটদের ধর্মঘটের জন্য বোরো চাষের খুব ক্ষতি হচ্ছে তারা সময়মত জল পাচ্ছে না। আপনারা জানেন হাসকিং মেসিন-এ ছোট ছোট প্রোডিউসাররা ধান ভাঙ্গতে যায়। কিন্তু তাদের উপর লেভি চালু করায় তাদের মধ্যে অসন্তোষ দেখা দিয়েছে। যারা ৪০।৫০ কেজি ধান ভাঙতে যাচ্ছে তাদের উপরও লেভি হচ্ছে। গ্রামাঞ্চলে 'ক' থেকে 'ঙ' শ্রেণী পর্য্যন্ত কার্ড আছে। কিন্তু 'ক' থেকে 'গ' পর্য্যন্ত যাদের কার্ড তারা হচ্ছে সব গরীব মানুষ এবং তাদের উপরেই বেশী অত্যাচার হয়। এ বিষয়ে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

[2-30—2-40 p.m.]

**Shri Sachinandan Sau :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলার দুবরাজপুর ব্লকের গিরীডাঙ্গার নিরাময় টি, বি স্যানেটরীয়ামে দুর্নীতি ও কর্তৃপক্ষের অমানবিক অত্যাচারের বিরুদ্ধে আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নিরাময় টি, বি, স্যানেটরীয়ামের ৬ জন কর্মচারীকে কর্তৃপক্ষ বরখাস্ত করেছেন, ১৪ বছর ধরে তাঁরা কাজ করে আসছেন। তাঁদের নাম হচ্ছে শ্রীমতী শোভা গঙ্গোপাধ্যায়, সর্বশ্রী বিনয় মুখোপাধ্যায়, রমেশ নন্দী, অমর নাথ বিশ্বাস, গোপাল দাস ও উদয় গুপ্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভয়াবহ মূল্যবৃদ্ধি এবং বেকারীর দিনে বিনা কারণে এই কয়েকজন কর্মচারীকে বরখাস্ত করা হয়েছে। আমি সেই নিরাময় কর্তৃপক্ষের কাছে প্রশ্ন তুলেছিলাম এবং আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে একটা এ্যাডভাইসারী কমিটি আছে, আমি সেখানে পদাধিকারবলে সদস্য, আজকে সেই এ্যাডভাইসারী কমিটির কোন মিটিং ডাকা হচ্ছে না। সেই নিরাময় টি, বি, স্যানেটরীয়াম কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের

নুদানে চালিত হয়, অথচ সেখানে কোন মিটিং ডাকার ব্যবস্থা হয় না। আমি দেখেছি সখানকার কর্মচারীদের মধ্যে প্রচণ্ড বিক্ষোভ এবং এরই পরিপ্রেক্ষিতে সেখানকার রোগীদের উপর পুলিশের অত্যাচার হয়েছিল। আমি সেই হাসপাতালে গিয়েছিলাম, সেখানকার প্রতিটি রোগীর এবং প্রতিটি কর্মচারীর একমাত্র দাবী হচ্ছে তাঁদের নিরাপত্তা। সেজন্য কর্মচারীরা যাতে নিরাপত্তা পায় এবং যে ৬ জন কর্মচারীকে বরখাস্ত করা হয়েছে তারা যাতে অবিলম্বে কাজে যোগদান করতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**Shri Hemanta Dutta :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, মেদিনীপুর জেলার দুবদা বেসিন প্রকল্প প্রায় ২ বছর আগে গ্রহণ করা হয়েছে এবং সেই কাজ প্রায় ৭৫ ভাগ শেষ হয়ে গেছে, মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে সেকথা উল্লেখ করে গেছেন। কিন্তু যে সমস্ত দরিদ্র চাষী তাদের জায়গা ছেড়ে দিয়েছেন তাদের কারোর ২।৩ বিঘা করে জমি আছে, তারা ২ বছর আগে সেই সমস্ত জমি ছেড়ে দেওয়া সত্বেও আজ পর্য্যন্ত ক্ষতিপূরণের টাকা পায়নি। ইতিপূর্বে সরকার কমিশনার এবং জেলা শাসককে ৫০ হাজার এবং ১ লক্ষ টাকা ক্ষতিপূরণ দেওয়ার ক্ষমতা প্রদান করেছেন কিন্তু তা সত্বেও এই সমস্ত দরিদ্র চাষীরা যারা ২ বছর আগে জমি ছেড়ে দিয়েছে, এই ২ বছরের মধ্যে জমির দাম বেড়েছে, গৃহ নির্মাণের খরচ বেড়েছে, তারা ক্ষতিপূরণের টাকা না পাওয়ার জন্য অত্যন্ত কষ্ট ভোগ করছে। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Md. Safiullah :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত এক সপ্তাহ ধরে উত্তরবঙ্গের বিভিন্ন অরণ্যে বহু মূল্যবান প্রাণী মারা পড়েছে। মার্চ মাসের প্রথম সপ্তাহে উত্তরবঙ্গের চিলাপাতা রেঞ্জের পাতলা খাওয়া ফরেস্টে একমাত্র মেল গণ্ডার সেটা চোরা শিকারীদের হাতে মারা পড়েছে। এই গণ্ডারটিকে চিড়িয়াখানায় ধরে আনার জন্য চীফ কনজারভেটর অব ফরেস্টকে বলেছি, মন্ত্রী মহাশয়কে বলেছি, কিন্তু আমার কথা শোনেন নি। ফলে আইসোলেটেড ফরেস্ট এই গণ্ডারটি যদি থাকে তাহলে মারা পড়বেই। কারণ হচ্ছে, সামনে খালি মাঠ আছে, সেই মাঠে গণ্ডারটি আসায় মারা পড়েছে। এই উত্তরবঙ্গের এক সপ্তাহের মধ্যে সম্বর, পাইথন মারা পড়েছে এবং সেদিন ট্রলি করে হরিণ মেরে নিয়ে যাচ্ছিল ধরা পড়েছে। বন্য জন্তু সংরক্ষণের জন্য আমরা ১৯৭২ সালে আইন পাশ করেছিলাম, কিন্তু সেই আইন কঠোরভাবে ইমপ্লিমেন্ট হয়নি। আমি অনুরোধ করব চীফ কনজারভেটর অব ফরেস্টের সঙ্গে চীফ ওয়াইলড লাইফ ওয়ার্ডেনের যে দ্বন্দ্ব সেটা যেন বন্ধ করা হয়। জলদাপাড়া ওয়াইল্ড লাইফ স্যাঙ্কচুয়ারীতে রাইনো এনকোয়ারী কমিশনের অবজারভার মেম্বার হিসাবে গিয়েছিলাম, সেখানে আমাদের একটা পরিষ্কার রেকমেন্ডেসান ছিল এই জলদাপাড়া অভয়ারণ্যে গ্রাস কাটিং-এর প্রভিসান থাকা উচিত নয়, কিন্তু চীফ কনজারভেটর অব ফরেস্ট চীফ ওয়াইল্ড লাইফ ওয়ার্ডেনকে না জানিয়ে সেটা দিয়ে বসে আছেন। এই ধরনের সুপারিস যদি কার্যকরী না করা হয় তাহলে আমাদের মূল্যবান প্রাণী ধ্বংস হয়ে যাবে, এই দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Biswanath Chakraborty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের প্রেস নারকেলডাঙ্গাতে একটা আছে যেটা বি, জি, প্রেসের একটা অংশ। এই প্রেসের কিছু দুর্নীতির কথা আমি আপনার মাধ্যমে উপস্থিত করতে চাই। এখানে ১ লক্ষ ৩০ হাজার টাকা ব্যয়ে যে লাইনো মেসিন কেনা হয়েছিল সেটা কেনার পর থেকে সম্পূর্ণ অকেজো এবং এই মেসিনটি যখন কেনা হয় তখন টেন্ডার ডাকা হয়নি।

এই প্রেসের অধীক্ষক মহাশয় প্রেসের জন্য সরকারী অর্থে ক্রীত প্রায় লক্ষ টাকা মূল্যে সীসা, তিনখানা পাখা কোথায় ব্যক্তিগত প্রয়োজনে সরাইয়াছেন তাহার কোন হদিশ নেই এই প্রেসের যিনি সুপারিনটেনডেন্ট তিনি প্রেসে আসেননা এবং কাজকর্ম দেখা শুন করেন না। তিনিই ড্রয়িং এ্যান্ড ডিসবাসিং অফিসার হওয়া সত্বেও দীর্ঘদিন ধরে ক্যাশবুক সহি করেন না, ক্যাশ পরীক্ষা করেন না। এই প্রেসের অর্থে ক্রীত মোটর ভ্যান যার নম্বর হচ্ছে ডবলিউ, বি, জে, ২৯৩৯ কোন সময়েই প্রেসে থাকে না বা প্রেসের কোন কাজে পাওয় যায় না, সর্বদাই এখানি অন্যত্র থাকে এবং ব্যক্তিগত কাজে ব্যবহৃত হয়। শিল্প বাণিজ মন্ত্রী মহাশয় কর্তৃক নিযুক্ত অমৃত বাজার পত্রিকার চীফ ইঞ্জিনীয়ার বিমল চাটার্জী প্রেসের দুর্নীতি সংক্রান্ত রিপোর্ট কার্যকরী না করিয়া কোন অদৃশ্য হাতের খেলায় দীর্ঘকাল ধরিয়া চাপা পড়িয়া আছে, কোন কিছুই করা হয়নি। ১৯৭১ সালের ৩১শে ডিসেম্বর সংবাদপত্রের বিজ্ঞাপন অনুযায়ী যে পদে লোক নিয়োগের দরখাস্ত গ্রহণ করার শেষ তারিখ ধার্য হয়, ওই বছরের ২২শে ডিসেম্বর সেই পদে লোক নিয়োগ করা হয়। তারপর পশ্চিম বঙ্গ সরকারের প্রেসগুলিতে কেন্দ্রীয় সরকারের নিয়ম আছে ১০০ শিক্ষানবীশ নিতে পারেন কিন্তু কমার্স এ্যান্ড ইনডাস্ট্রিস ডিপার্টমেন্টের কোন একজন ডেপুটি সেক্রেটারীর ব্যক্তিগত স্বার্থে ১০০ এ্যাপ্রেন্টিস যেটা নেবার কথা ছিল সেটা এখনও নেওয়া হয়নি। কাজেই মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে কমার্স এ্যান্ড ইনডাস্ট্রিস বিভাগের মিনিস্টারকে অনুরোধ করছি তিনি যেন অবিলম্বে নারকেলডাঙ্গায় অবস্থিত পশ্চিমবঙ্গ সরকারের এই প্রেসে তদন্ত করেন এবং শাস্তির ব্যবস্থা করেন এবং ওখানে যিনি সুপারিন টেনডেন্ট আছেন তাঁকে এবং আরও দু-একজন অফিসারকে দয়া করে সরান।

**Shri Krishna Pada Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শ্রম দপ্তরের মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়ায় একটি বিরাট কারখানা আছে যার নাম হচ্ছে বার্ন কোম্পানী। আপনারা সকলেই জানেন কয়েকমাস আগে এই কারখানার পরিচালনা ভার সরকার গ্রহণ করেন এবং সুজিত ব্যানার্জী নামে একজন বাঙ্গালী ভদ্রলোককে কাস্টোডিয়ান করে এই কারখানায় পাঠান হয়। কিন্তু আমরা দেখলাম কয়েক মাসের মধ্যে এই সুজিত ব্যানার্জীকে সরিয়ে দিয়ে মিঃ বাওয়া নামে একজন পাঞ্জাবী ভদ্রলোককে বার্ন কোম্পানীর কাস্টোডিয়ানের পদে নিয়োগ করা হয়। স্যার আমরা ছোটবেলা থেকে জানতাম বার্ন কোম্পানী পশ্চিমবাংলার হাওড়ায় কিন্তু এই মিঃ বাওয়া আসার পর থেকে মনে হচ্ছে এই কোম্পানী বোধ হয় পাঞ্জাবে। এই ৩ মাসের মধ্যে ১২।১৩ জন ড্রাইভার যাদের কোন কাজ নেই তাদের পাঞ্জাব থেকে টেলিগ্রাম করে আনা হয়েছে। শুধু তাই নয়, এই কারখানা আবার যাতে বন্ধ হয় সেই রকম একটা অপপ্রয়াস এখানকার উর্ধতন কর্তৃপক্ষ চালিয়ে যাচ্ছে। এর হেড অফিস যেখানে রয়েছে সেখানে এমনভাবে কাজকর্ম হচ্ছে যা দেখে মনে হবে বার্ন কোম্পানী বোধহয় একটা ফিল্ম স্টুডিও। স্যার, আপনি যদি সেখানে যান তাহলে দেখবেন বিজাতীয় সুন্দরী তরুণীদের সেখানে চাকুরী দেওয়া হচ্ছে। আমি এই সমস্ত ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এতবড় একটা কারখানা সরকার যখন অধিগ্রহণ করেন তখন আমরা মনে করেছিলাম এখানে পশ্চিমবাংলার স্থানীয় যুবকরা চাকুরী পাবে। কিন্তু সেখানে যে অবস্থা চলছে তাতে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Asamanja De :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শিক্ষা- মন্ত্রী এবং সমগ্র মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিমবাংলার বুকে প্রাথমিক মাধ্যমিক এবং বিশ্ববিদ্যালয়ের সর্বস্তরের শিক্ষকরা যখন ছাঁটাই-এর প্রতিবাদে সোচ্চার হয়ে উঠেছে এবং এই ব্যাপারে বিল আনার জন্য সরকারের উপর চাপ সৃষ্টি করছে তখন একটি স্কুলের নজির আমি তুলে ধরছি।

[2-40—2-50 p.m.]

সেখানে কিভাবে নৈরাজ্যের এবং বিশৃঙ্খলার রাজত্ব চলছে, এবং শিক্ষকদের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলা সুরু হয়েছে। মাননীয় স্পীকার স্যার, এই শিক্ষা প্রতিষ্ঠানের নাম কাঁকুড়গাছি শিক্ষানিকেতন। এর পরিচালকমণ্ডলী আমাদের অত্যন্ত আনন্দের কথা যে পশ্চিমবাংলার বিশিষ্ট শিক্ষাবব্রতী বিধানসভার সদস্যা কমিউনিষ্ট পার্টীর নেত্রী শ্রীমতী ইলা মিত্র সেই পরিচালক মণ্ডলীর সভানেত্রী এবং সেই স্কুলের প্রধান শিক্ষিকা এবং সম্পাদিকা হচ্ছেন পশ্চিমবাংলা থেকে নির্বাচিত লোকসভার সদস্য ডাঃ রনেন সেনের সহধর্মিনী শ্রীমতী পারুল সেন। এই স্কুলের সম্পর্কে অনেক পত্র-পত্রিকায় বেরিয়েছে এবং নতুন বাংলা কাগজটা আমি দেখছিলাম এবং আরো বিভিন্ন খবর আমার কাছে আছে যে দু-জন শিক্ষয়িত্রীকে সেখানে ছাঁটাই করা হলো। চার জন শিক্ষক তার প্রতিবাদে সোচ্চার হলেন, এই সোচ্চার হওয়ার প্রতিবাদে তাদের নানা মামলায় জড়িয়ে ঐ বাকি চার জন শিক্ষককে ছাঁটাই করা হলো। এই ছাঁটাই করা শিক্ষকরা মধ্য শিক্ষা পর্যদের আপিল কমিটির কাছে সুবিধা চাইলেন। মধ্য শিক্ষা পর্যদ আপিল কমিটি তাদের পুর্নবহালের সুপারিশ করলেন। কিন্তু স্যার, দেশে আইন নাই বললেই হয়, সেই মধ্য শিক্ষা পর্যদের আপিল কমিটির সুপারিশ থাকা সত্বেও পরিচালকরা তাদের নিয়োগ করলেন না। মাননীয় স্পীকার স্যার, কিরকম বিশৃঙ্খলা চলছে, আমি খবর পেলাম, শিক্ষামন্ত্রী আজ এখানে থাকলে সুবিধা হতো যে স্কুলের নামে টেলিফোন আছে, টেলিফোনের খরচা স্কুলের নামে হয়, কিন্তু দুর্ভাগ্যের কথা সেখানে গিয়ে জানালাম স্কুলে কিন্তু টেলিফোন নেই। ঐ ভাগ্যবতী প্রধান শিক্ষয়িত্রী সম্পাদিকার বাড়ীতে টেলিফোনটি আছে। মাননীয় স্পীকার মহাশয়, শিক্ষামন্ত্রী থাকলে আমি চ্যালেঞ্জ করে বলতাম যে এই স্কুল প্রতিষ্ঠা হওয়ার সাথে সাথে অনেক শিক্ষক এবং শিক্ষয়িত্রী ছিলেন, যারা সরকারী তহবিল থেকে মাইনে, সরকারী চাকুরীর বিনিময়ে নিয়েছেন এই শিক্ষকতা দেখিয়ে তারা সরকার থেকে টি, এ, নিয়েছেন, এটি স্যার, কত বড় বেআইনি। আমার দুর্ভাগ্য যে শিক্ষামন্ত্রী এখানে নেই, আমি দাবী করছি পশ্চিমবঙ্গের একজন শিক্ষক হিসাবে এ বিষয়ে দাবী করছি যে এ বিষয়ে তদন্ত করা হোক এবং তার যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করে শিক্ষকদের চাকুরীর নিরাপত্তা যে বিঘ্নিত হচ্ছে তা রক্ষা করা হোক এবং শিক্ষকদের বাঁচানো হোক।

**Shri Nandalal Banerjee :**

স্যার, এটা গুরুতর বিষয় এটা শিক্ষামন্ত্রীর দেখা উচিত।

**Shri Mohammad Dedar Baksh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজ একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে ব্লকভিত্তিক যে পশু চিকিৎসা কেন্দ্রগুলি রয়েছে তা শুধু সাইন বোর্ডে রয়েছে, সেখানে ওষুধের কোন ব্যবস্থা নেই পশু চিকিৎসার কোন ব্যবস্থা নেই। স্যার, আপনি জানেন যে গ্রামবাংলায় এই পশু বিশেষ করে চাষীদের সম্পদ এবং এক জোড়া গরুর দাম ১ হাজার থেকে ২ হাজার টাকা পর্য্যন্ত। আজকে গরু, ছাগল, মুরগী, ভেড়া কারো চিকিৎসা হয় না, কারণ সেখানে কোন ওষুধ থাকে না। সেখানে একজন কমপাউনডার রয়েছে, সে বসে বসে বেতন নেয়, তার কোন কাজ নেই এবং যখন মড়ক দেখা দেয় তখন এই সব পশু বিনা চিকিৎসায় মারা যায়। কৃষকদের আজকে অত্যন্ত দুর্দিন, দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য আজকে তাদের পক্ষে এক জোড়া গরু মহিষ কেনার অত্যন্ত কঠিন, গরু মহিষ অসুস্থ হলে কোন রকম চিকিৎসার ব্যবস্থা হয় না, অথচ সাইন বোর্ড লাগানো রয়েছে। আজকে গ্রামবাংলার প্রতিটি ব্লকে এই অবস্থা চলছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের কাজে অনুরোধ জানাচ্ছি যে অবিলম্বে যাতে চিকিৎসার ব্যবস্থা করা হয়।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন, খুব ভালো হলো, গতকাল বহরমপুর থেকে আমি ফিরেছি, মুর্শিদাবাদ জেলার বিহারের কাছে যে সীমান্ত সেই সীমান্ত-এলাকায় বসন্ত রোগ খুব চরম আকারে দেখা দিয়েছে, কয়েকটি ব্লকে এমন এমন গ্রাম

আছে যেখানে গ্রামের ৮০।৯০ ভাগ লোক আজ বসন্ত রোগে আক্রান্ত। কিছু কিছু মৃত্যুর সংবাদ যে আসেনি তা নয়, তবে ব্যাপকভাবে মৃত্যু না হলেও ব্যাপক হারে বসন্ত রোগ দেখা দিয়েছে এবং বসন্ত রোগে আক্রান্ত রোগীদের হাসপাতালে নিয়ে গেলে ফিরিয়ে দেওয়া হচ্ছে। জঙ্গীপুর মহকুমা হাসপাতালের এই রকম ঘটনা বিছিন্ন নয়। কালকে সি, এম, ও, এইচ-এর সঙ্গে একটা সভাতে আমি গিয়েছিলাম, তাঁকে এ সম্পর্কে জিজ্ঞাসা করে আমি জানতে পারলাম যে বসন্ত রোগ সর্বত্র দেখা দিয়েছে, এর কারণ কি এবং এ রোগ কোথা থেকে আসছে, তাতে আমি যতদূর খবর পেয়েছি বিহারের বর্ডারে যে সমস্ত গ্রামগুলি আছে, বিহারের এলাকা থেকে এই বসন্ত রোগ আসছে। কাজেই এ সম্পর্কে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কিছু জানেন কিনা এবং প্রতিরোধের কি ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা এখানে জানাবেন। মুশিদাবাদ জেলাতে আজ চরম খাদ্যের অভাব চলেছে, তার মধ্যে এই রোগ যেভাবে দেখা দিয়েছে তাতে তাদের বাঁচানো যাবে কি না সেটাই জানতে চাই? স্বাস্থ্যমন্ত্রীকে আমি অনুরোধ করছি হাসপাতালগুলিতে আজকে মশারি নেই, এসব দিকে তাকানো হোক এবং তাদের বাঁচানোর ব্যবস্থা করা হোক।

**Shri Ajit Kumar Panja** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বছর বসন্ত রোগের প্রকোপ যেটাকে আমরা স্মল পক্স বলি মালদায় প্রথম সুরু হয়। সুরু হওয়ার সঙ্গে সঙ্গে সার্ভিলিয়েন্স টিম সেখানে কাজ করার ফলে, রোগটা বেশী ছড়াতে পারেনি। তবে যে রোগের কথা মাননীয় সদস্য-এর এলেকায় হয়েছে সেটা চিকেন পক্স, খুব বেশী করে দেখা দিয়েছে, মুশিদাবাদ জেলা এলাকায়। তবে স্মল পক্সও হচ্ছে, খুব বেশী আকারে হয়নি। আমরা এবিষয়ে খুব চেষ্টা করছি, নানা জায়গায় সার্ভিলিয়েন্স টিম দেবার ব্যবস্থা করে, টিকা দিয়ে, রোগকে কন্ট্রোলের মধ্যে এক রকম আনা হয়ে গেছল। কিন্তু দুটো সময়ে পশ্চিমবাংলায় এই রোগ খুব ছড়ায়, এবং সবগুলিই কেসই এখানকার ইম্পোর্টেড কেস, বিহার এলাকা থেকে এসেছে, যখন হার্ভেস্টিং সুরু হয়, তখন অনেক চাষী, শ্রমিক বিহার থেকে এসেছিল। এমন এমন ক্ষেত্রও দেখা গিয়েছে যেখানে এরা কোন দিন টীকা নেয়নি। বসন্ত হয়েছে শুনে ডাক্তার-বাবুরা যাঁরা টীকা দেন, সেখানে ছুটে গিয়ছেন। সেখানে আমরা এই রোগকে কন্ট্রোল করতে পেরেছি। মুশিদাবাদ এলাকায় রোগ ছড়িয়েছে, তার মধ্যে বেশীর ভাগ ইম্পোর্টেড কেস, কিছু কিছু ইন্ডিজেনাস কেসও আছে। তবে অবস্থা আয়ত্তের মধ্যেই আছে, ভয় পাবার কিছু নেই।

**Shri Ganesh Hatui** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে ত্রাণ-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হল হুগলী জেলার জঙ্গীপাড়া থানা এলাকার বাসিন্দা করিম সেখ অনাহারে মারা গিয়েছে। আমি সঙ্গে সঙ্গে যেয়ে সংবাদ নিয়েছিলাম। এই লোকটিকে প্রায়ই জি, আর দেওয়া হত কিন্তু যা দেওয়া হত তা তার পরিবারের লোক সংখ্যার তুলনায় ছিল খুব কম, তার ছেলেমেয়ের সংখ্যা হচ্ছে ৭ জন। সামান্য জি, আর,-এর জন্য সে বাঁচলা না, মারা গেল। আজকে গ্রাম বাংলায় অত্যন্ত ভয়াবহ চিত্র, সেখানে চাল, ডাল সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। সেখানে চালের কেজি ৩·৭৫ টাকা। এই অবস্থায় জঙ্গীপাড়া থানার অনেক বাসিন্দা, গরীব মানুষ ভাতের ফেন ভিক্ষা করে বেড়াচ্ছে, সেখানে কাজ নাই। তাই আমি ত্রাণমন্ত্রীকে বলছি যে তিনি অবিলম্বে সেখানে জি, আর, টি, আর, দেবার ব্যবস্থা করুন, আরম্ভ করুন।

**Shri Kashinath Misra** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বাঁকুড়া জেলার বিশেষতঃ বাঁকুড়া সহরের একটা গুরুত্বপূর্ণ বিষয় হাউসের কাছে রাখতে চাই। আমি গতকাল বাঁকুড়া গেছলাম। সেখানে যেয়ে দেখলাম গত শনিবার থেকে সেখানে দু হাজার মুটিয়া মাল লোডিং আন-লোডিং — কিছুই করছে না। ফলে বাঁকুড়ায় বিশেষতঃ বাঁকুড়া সহরে এক ভয়াবহ পরিস্থিতি

দেখা দিয়েছে। এর ফলে সেখানে রেশন ব্যবস্থা অচল হতে চলেছে, এই পরিস্থিতির ফলে দোকান বন্ধ হতে চলেছে। কিন্তু এখন পর্য্যন্ত বাঁকুড়া জেলার প্রশাসনিক দপ্তর এই ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে যে অবস্থা — দু হাজার মুটিয়া দাবী করছে, তাদের যে রেট সেটা বাড়াতে হবে। আগে একটা দিন তুলত তিন পয়সায়, সেটা এখন আড়াই গুণ করতে হবে, একটা বস্তা তুলত আট পয়সায়, সেই রেটকে এখন আড়াই গুণ করতে বলছে এবং তার চেয়ে ভারী জিনিষ তুলে তারা যেখানে ১০ পয়সা পেল, সেই রেটকেও বাড়িয়ে আড়াই গুণ করতে বলেছে। আজকে যে অবস্থ দাবী জিনিষপত্রের দামের তাতে আমি তাদের যুক্তিসঙ্গত বলেই মনে করি। বর্ত্তমানে অবস্থ এমন যে সেখানে হাহাকার উঠেছে, রেশন ব্যবস্থা বানচাল হতে চলেছে, অচল হতে চলেছে আজকে প্রশাসনিক দপ্তর থেকে এমন ব্যবস্থা নেওয়া উচিত যাতে সেই মুটিয়ারা ধর্মঘট তুলে নেয়। তা নাহলে সামনে আসছে বাস ধর্মঘট, গ্রামাঞ্চলে এমন অবস্থা দাঁড়াবে যে কোন জিনিষপত্র সরবরাহ হবে না এবং আমাদের অবস্থা আরও দুরূহ হয়ে পড়বে। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই আবেদন রাখছি যে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

[2-50—3-00 p.m.]

**Shri Gautam Chakravartty :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাক্তার ও ইঞ্জিনিয়ারদের ধর্মঘটের ফলে সারা পশ্চিমবঙ্গে যে অস্বস্তিকর পরিবেশের সৃষ্টি হয়েছে, আমাদের বর্তমান সরকারের পক্ষেও বটে, তার মোকাবেলা করবার জন্য আমাদের সরকার যথাযথ ব্যবস্থা নিচ্ছেন এবং চেষ্টা করছেন। গতকাল আমি মালদহে থেকে ফিরে এলাম। আমি সেখানকার জুনিয়ার ডাক্তার ও এসিসটেন্ট ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথাবার্তা বললাম। তারা সেখানে একটা প্রোপোজাল আমার কাছে দিয়েছেন আমাদের এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার যাঁরা আছেন, ডাক্তার বস যাঁরা আছেন—তাঁদের কাছে বৃটিশ আমলের একটা ক্ষমতা দেওয়া আছে সেটা হলো সি, সি, আর, অর্থাৎ কন্‌ফিডেনসিয়াল কনডাক্ট রিপোর্ট এই রিপোর্ট ডিপার্টমেন্টাল এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার অথবা স্বাস্থ্যদপ্তরের যিনি হর্তাকর্তা—তিনি এটা করেন। তাঁরা বলছেন—আমরা জুনিয়ার ডাক্তার বা ইঞ্জিনিয়ার যাঁরা আছি আমরা যদি ধর্মঘট প্রত্যাহার করে কাজে জয়েন করি, তাহলে ভবিষ্যতে আমাদের সার্ভিস রুল খারাপ হয়ে যাবে—আমাদের কনফিডেনসিয়াল কনডাক্ট রিপোর্ট যেটা যাবে সেটা হয়ত আমাদের উপর অন্যায়ভাবে জুলুম চাপিয়ে আমাদের সম্বন্ধে একটা ব্যাড্‌ রিপোর্ট তাঁরা দেবেন। তাই আপনাকে অনুরোধ করি—কিছুদিনের জন্য অন্ততঃপক্ষে দু বছরের জন্য এই কনফিডেনসিয়াল কণ্ডাক্ট রিপোর্ট দেবার দায়িত্বটা ডিপার্টমেন্টের যিনি হর্তাকর্তা আছেন, তাঁর কাছ থেকে পাওয়ারটা সিজ্‌ করে বর্তমান কোন কেবিনেট মিনিস্টার-এর কাছে ফিরিয়ে দেওয়া যায়—তার যেন চেষ্টা করা হয়।

স্যার, আপনার মাধ্যমে জানতে চাই—যে সমস্ত ডাক্তার ও এসিস্টটেন্ট ইঞ্জিনিয়ার এই অবৈধ ধর্মঘট উপেক্ষা করে কাজে জয়েন করেছেন, তাঁদের শীঘ্র প্রোমোশান দেওয়া হোক্‌ এবং তাঁদের এই বলে আপ্যায়িত করা হোক—যে তারা দেশের সুসন্তান ও দেশ-প্রেমিক। তাঁদের যত তাড়াতাড়ি সম্ভব প্রমোশন দেবার ব্যবস্থা করা হোক্‌। এই দাবী আমি জানাচ্ছি ইরিগেশান এবং পাওয়ার মিনিষ্টার-এর কাছে ও মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে। এ সম্বন্ধে তাঁরা কি ব্যবস্থা অবলম্বন করছেন তার সম্বন্ধে আমি এই হাউসে জানতে চাই।

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chawdhury :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমাদের গভর্ণমেন্ট খুবই কনসারণ্ড আছেন। আমাদের চীফ্‌ মিনিষ্টারও গভর্ণমেন্টের মতামত বারবার প্রকাশ করেছেন। তবে আমি একটা কথা বলতে চাই—মাননীয় সদস্যদের যে গভর্ণমেন্ট কখনই ভিনডিক্‌টিভ হয়নি এই ব্যাপারে। গভর্ণমেন্ট ইনফিনিট পেসান্স দেখিয়েছেন। একথা আমি হাউসকে বলতে

চাই—যাঁরা কাজে জয়েন করবেন, আমরা তাঁদের কথা নিশ্চয়ই চিন্তা করবো এবং ইণ্ডিভিজুয়াল কেস্ অন ইট্‌স মেরিট বিচার বিবেচনা করে আমরা দেখবো যাতে তাঁরা ভিক্‌টিমাইজেসান-এর কবলে না পড়েন এবং এর জন্য আমাদের বিরাট এডমিনিস্ট্রেটিভ পরিবর্তন কিছু আনতে হয়,—আমরা সেটাও আনবো। আমরা দেখবো—কোন ইনোসেন্ট অফিসার কেউ আননেসেসারিলি ভিক্‌টিমাইজ্‌ড না হন—এই এসোরেন্স আমি দিতে পারি।

আর সি, সি, আর, সম্পর্কে এই মুহূর্তে আমার পক্ষে কিছু বলা ডিফিকাল্ট তবে আমি এই এসোরেন্স দিচ্ছি কোন অফিসার আন্‌নেসেসারিলি ভিক্‌টিমাইজ্‌ড হবেন না।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা বললেন—সি, সি, আর, সম্বন্ধে। আমার কাছে রিপোর্ট আছে কিছু কিছু ধর্মঘটী ডাক্তার সম্বন্ধে যাঁরা বিভাগের উচ্চাসনে আছেন হেড অফ্ দি ডিপার্টমেন্ট তাদের লেখা প্রোগ্রেস রিপোর্ট, সার্টিফিকেট ও সি, সি, আর, কনফিডেনসিয়াল কনডাক্‌ট রিপোর্ট সম্বন্ধে আমরা খোঁজখবর রাখছি—তাতে যে সমস্ত ডাক্তার কাজ করছেন ও যাঁরা তাড়াতাড়ি কাজে যোগ দেবেন তরুণ ডাক্তারবাবুরা তাঁরা যেন ভয়ে না যান্, দুঃখের বিষয়—যেখানে যেখানে তরুণ ডাক্তারবাবুরা কাজ করছেন—তাঁদের দু-রকমভাবে ভয় দেখান হচ্ছে তাদের সি, সি, আর, সার্টিফিকেট অফ্ কমপ্লিসান অফ্ হাউস স্টাফ সিপ ঐ ধর্মঘটী ডাক্তার হেড অফ্ দি ডিপার্টমেন্ট লিখবেন—তাঁদের সঙ্গে ধর্মঘটে যাঁরা যোগ না দেবেন, তাদের ইণ্ডিভিডুয়াল মেরিট অফ্ দি কেস্ সম্বন্ধে খারাপ রিপোর্ট দেবেন। যাঁরা এই সি, সি, আর, লেখেন—আমরা তাদের এই লেখার পাওয়ার কেড়ে নেবার কথা পাল্টে—যাঁরা কাজে যোগ দেবেন তাঁদের উপর যাতে কোন প্রকার ভিক্‌টিমাইজেসান না হয় ইণ্ডিভিজুয়াল মেরিট অফ দি কেস্ দেখে—আমি বলছি ৯০ ভাগ ডাক্তারবাবুরা কাজে যোগ দিতে চান—গভর্ণমেন্ট তাঁদের উপর কোন ভিনডিক্‌টিভ এটিচুড নেবেন না।

**Shri Gangadhar Pramanick :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এক্ষুনি একটা টেলিগ্রাম পেলাম। কাঁচড়াপাড়া ওয়ার্কশপ থেকে। আমি টেলিফোনও এক্ষুনি পেলাম। আমি স্যার, এটা পড়ে দিচ্ছি,

FESW, Kanchrapara and General Manager, Eastern Railway not maintaining reservation rates Kanchrapara Workshop inspite of prior notice. Scheduled Caste Scheduled Tribe employees Kanchrapara Workshop started hunger-strike from today to redress their grievances. Pray for justice and intervention of Assembly and Chief Minister.

তারা স্যার অনশন করছেন। আপনি স্যার এ বিষয়ে ইন্টারভেনসান করুন। চিফ মিনিস্টার আছেন, এ্যসেম্বলি মেম্বাররা আছেন। যাতে তাদের স্বীকৃতি দেওয়া হয় কাঁচড়াপাড়া ওয়ার্কশপের ওয়ারকারদের তার ব্যবস্থা করা হউক।

**Shri Asamanja De :**

স্যার, এটা একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন, আপনি স্যার, প্রটেকসান দিন সিডুলকাস্ট এবং ট্রাইবাল পিপিলদের জন্য মন্ত্রীসভাকে ইমিডিয়েট ইন্টারভেন করবার জন্য ব্যবস্থা করুন।

মাননীয় স্পীকার স্যার, আমি আর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৪ দিন আগে থেকে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক কল্যাণ সমিতির নেতৃত্বে হাজার হাজার শিক্ষক শিক্ষিকা আইন অমান্য আন্দোলন করছেন। এক্ষুনি কার্জন পার্ক থেকে তাঁরা বেরিয়ে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক কল্যাণ সমিতির নেতৃত্বে প্রায় ৫ হাজার শিক্ষক শিক্ষিকা আইন অমান্য করলেন। দীর্ঘ ৪।৫ দিন ধরে তাঁরা আইন অমান্য করছেন। অথচ সরকার নীরব দর্শক। আমি দাবী করছি শিক্ষামন্ত্রী মহাশয়কে

প্রাথমিক শিক্ষক সম্প্রদায়ের যে সমস্ত যুক্তিসঙ্গত দাবী দাওয়া সেই দাবী দাওয়ার ব্যাপারে তাঁদের সঙ্গে বসুন, বসে মীমাংসা ঘটান এই কথা আমি জানাচ্ছি। আপনার মাধ্যমে স্মারকলিপিটি আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে পেশ করছি।

**Shri Monoranjan Pramanick :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, উইথ ইওর কাইণ্ড পারমিসান আমি কাঁচড়াপাড়া ওয়ার্কসপ সিডিউল কাষ্ট এবং ট্রাইবেল পিউপল এর ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। তপশীল দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীসন্তোষ রায় আছেন ও শ্রমমন্ত্রী আছেন যাতে তাঁরা অবিলম্বে ঐ স্থানে গিয়ে ধর্মঘটি অনশনকারী ঐ সমস্ত শ্রমিকদের সামনে উপস্থিত হন ও যাতে ধর্মঘট বন্ধ হয় তারজন্য আশু ব্যবস্থা করুন।

[3-00—3-20 p.m.]

**Government Business**

**Financial**

**Budget of the Government of West Bengal for 1974-75**

**Voting on Demands for Grants**

**Demand No. 34**

Major Heads : 277-Education (Excluding Sports and Youth Welfare), 278-Art and Culture, and 677-Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare.)

**Shri Mrityunjoy Banerjee :** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,03,85,33,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "277-Education (Excluding Sports and Youth Welfare), 278-Art and Culture (Excluding Sports and Youth Welfare)."

**Demand No. 35**

Major Head : 279-Scientific Services and Research

**Shri Mrityunjoy Banerjee :** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 26,000 be granted for expenditure under Deman No. 35, Major Head : "279-Scientific Services and Research."

Sir, my statements in connection with these two Demands have already been printed and circulated to the members for information. I would request you to kindly take these as read.

**Mr. Speaker :** The statements of the Hon'ble Minister will be taken as read.

All the cut motions under two Demands are in order and taken as moved.

**Demand No. 34**

**Shri Pradyot Kumar Mahanti :** That the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Shish Mohammad :** That the amount of the Demand be reduced to Re. 1.

**Shri Nitaipada Sarkar :** That the amount of the Demand be reduced by Rs. 100.

**Shrimati Ila Mitra :** That the amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Shish Mohammad :** That the amount of the Demand be reduced by Rs. 100.

**Demand No. 35**

**Shri Shish Mohammad :** That the amount of the Demand be reduced to Re. 1.

(At this stage the House was adjourned for 20 minutes)

[3-20--3-30 p.m.]

**(After adjournment)**

**Shri Shish Mohammad :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, বক্তব্যহীন শিক্ষা বাজেটের আলোচনায় অংশ গ্রহণ করতে উঠে কয়েকটি কথা বলতে চাই। বক্তব্যহীন এই কারণে বললাম বিধানসভায় দিন কয়েক থেকে দেখে আসছি যে যে বিভাগের মন্ত্রী থাকেন তিনি সেই বিভাগের নীতি তার অতীতকাল, বর্তমান এবং ভবিষ্যত কি রকম ছিল, আছে এবং হবে সে সম্পর্কে পুরোপুরি বক্তব্যটা রাখেন এবং পরে সদস্যদের কাছে আবেদন রাখেন যে এইসব অবগত হয়ে সদস্যরা যেন তাঁর বাজেটকে মঞ্জুর করে দেন। কিন্তু তিনি তাঁর বক্তব্য রাখলেন না, মুভ করলেন শুধু দুটো কথা বলে, সকলেই যেন মঞ্জুর করে দেন। শুধু এইটুকু বলে ছেড়ে দিলেন। আমি এই কথা বলবো যে তিনি যদি বক্তব্য রাখার ধৈর্য্য না রাখেন পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থার এ্যাডমিনিসট্রেশন তিনি কি করে চালাবেন? এইটা সন্দেহ আছে। ডাইরেকটর, ডেপুটী ডাইরেকটর বহু বড় অফিসার আছেন তিনি বোধ হয় তাদের কাছে বলেছেন, মাঝে মাঝে আপনারা যেন দয়া করে আমার দস্তখত নিয়ে নেন, তাহলেই হবে। কাজেই সেদিকে না গিয়ে মূল বক্তব্য আপনার মাধ্যমে বলতে চাই, আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থার দিকে আমরা কি দেখতে পাচ্ছি। একদিকে অত্যাচার, অন্যায়, অবিচার, অন্যদিকে ঔদাসীন্য, আর একদিকে দেখতে পাচ্ছি নৈরাশ্য। এই তিনটে ফ্যাকটার পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে চলছে। আজ শিক্ষা বিভাগের দিকে তাকালে দেখি, বোর্ড থেকে, ডি, পি, আই, অফিস থেকে আরম্ভ করে, ডি, আই অফিস, সঙ্গে সঙ্গে প্রাইমারী সেক্সান, মহকুমা ও সারকেলে সারকেলে এবং এ, ডি, পি, আই, এবং শিক্ষার সর্বশেষে স্তরে প্রাইমারী পর্য্যন্ত অরাজকতা এবং নৈরাশ্য বর্তমান।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে এ্যাডমিনিস্ট্রেসন সম্বন্ধে বলতে চাই। আপনি নিশ্চয় জানেন যে পশ্চিমবঙ্গে বোর্ড অব সেকেন্ডারী এডুকেসন বলে একটি সংস্থা আছে। সেখানে বেশ একটা পায়াভারী লোক বড় ধরণের আমলা বসিয়ে দিয়েছেন। সেখানে কর্মচারীদের বিভিন্ন দাবী-দাওয়া তারা আন্দোলন করতে নামলো। আমি যে তাদের সমর্থন করছি একথা আমি বলছি না। আমি একথা বলছি যে যখন তারা আন্দোলন করতে বসলেন তখন প্রেসিডেন্টের উচিত ছিল তাদের সঙ্গে বসে আলোচনা করা— জিনিসটা ট্যাকল করা উচিত ছিল। কিন্তু তার সে ব্যাপারে অযোগ্যতা আছে। সরকার ক্লোজার ঘোষণা করলেন। আমি একথা বলছি না যে তাদের দাবী ন্যায় সঙ্গত কিনা।

**Mr. Speaker :** Perhaps you have made a remark that the Hon'ble Minister has not read the entire statement. I have requested him not to read such a long statement as it will take much time of the House and so, the statement has been taken as read at my request. So, please do not make such a remark.

**Shri Shish Mohammad :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাই হোক ক্লোজার ঘোষণা করা হোল। এবং এই ক্লোজার ঘোষণার মধ্যে হায়ার সেকেন্ডারী পরীক্ষা আরম্ভ হোল। স্যার, আপনি নিশ্চয় অবগত আছেন যে মাননীয় বিশ্বনাথ চক্রবর্তী মহাশয় কতকগুলি স্কুলের এ্যাডমিট কার্ড সম্পর্কে বলেছিলেন যে যে স্কুলে ৫০টি এ্যাডমিট কার্ড যাওয়ার কথা সেখানে গিয়ে পৌঁছেছে ১০টি আবার কোন স্কুলে আদৌ যায়ই নি। আগেকার যুগে আমরা দেখেছি এই ২৭ বছর চলে গেল এই রকম হয়নি। এই দু বছর দেখছি যে এ্যাডমিট কার্ড নেই পরীক্ষা দিতে হচ্ছে। এবং এতে যে কি গণ্ডগোল হচ্ছে তা আপনি নিশ্চয় অবগত আছেন। গত বছর পরীক্ষা হোল এবং সেই পরীক্ষার পর দেখা গেল ছাত্ররা ঢালাও আকারে ফেল। তারপর দেখা গেল যে এগ্রিগেট নেই অথচ সব সাবজেক্টে পাশ করেছে। তারপর ঘোষণা করলেন যে এদের পাশ বলে ঘোষণা করা হবে। কিছু কিছু ছেলেকে সাপ্লিমেন্টারীর সুযোগ দিলেন কমপার্টমেন্ট্যাল-এর সুযোগ দিলেন আবার বললেন যে রিভিউ করা হবে। এই যে রিভিউ করা সেটা কি ব্যাপার হয়েছে সেকথা আপনাকে নিশ্চয় বলতে হবে না। আজকে কিভাবে ঐ গরীব গার্জেনদের থেকে টাকা আদায় করে নিচ্ছেন সেকথা আপনাকে আর নূতন করে বলবার দরকার নেই বলে মনে হয়। কিছু কিছু রিভিউ করলেন-- কিন্তু কিছু কিছু রেজাল্ট এখনও পর্যন্ত বেরুলো না। এই সব যে যে সাবজেক্টে ফেল করেছিল তাদের যে আবার পরীক্ষা নেওয়া হোল কমপার্টমেন্ট্যাল পরীক্ষা-- তাদের যে কি হোল অনেকের এখনও পর্যন্ত জানা গেল না। পরীক্ষা দিয়েছে বাংলায়-- নম্বর গেল ইংরাজী। সেই রকম রেজাল্টও বেরুলো পাশ করলো-- অথচ দেখা গেল আর একটা সাবজেক্টে ফেল করেছে। কমপার্টমেন্ট্যাল পরীক্ষায় পাশ করেছে তখন সেটাকে বোর্ড ঠিক করার জন্য আবার দেওয়া হোল পাশ ঘোষণা করা জন্য। কিন্তু এখনও পর্যন্ত সেটা অফিসে পড়ে আছে। অথচ সেই ছেলেটির এক বছর নষ্ট হয়ে গেল। এই হচ্ছে প্রশাসন যন্ত্র। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একদিকে বোর্ড অব সেকেন্ডারী এডুকেসন অপর দিকে রাইটার্স বিল্ডিংস-এর ডি, আই, অফিস। এই দুয়ের মধ্যে হচ্ছে যতসব কারসাজী আর টানাপোড়েন। আমার এরিয়ায় নিমতিতা স্কুলে কমার্স খোলার জন্য-- একটা কমার্স টিম-এর বোর্ড অব সেকেন্ডারী এডুকেসন-এর অফিসে দরখাস্ত পাঠিয়ে দিলাম। তারপর কি ঘটনা আমি পড়ে শুনিয়ে দিচ্ছি।

Prayer for permission to introduce Commerce Course with effect from 1-1-71 in the higher curriculum in addition to existing course.

এটা হচ্ছে হেড লাইন। চিঠিটা হচ্ছে---

[ 3 30—3-40 p.m. ]

I am directed to forward an application No. such and such dated 25th May 1972 on the above subject together with its enclosures from the Headmaster Nimtita G. D. Institution and to request you to arrange for an inspection of the school and favour the Board with a report along with your recommendations thereon. (Application together with enclosures).

Yours faithfully,

J. C. Roy,
for Secretary.

তারপরে জে, সি, রায় কপিটা কোথায় পাঠিয়ে দিলেন। ১৯৭৩ সালে যখন আমি ঐ স্কুলের জন্য গিয়েছিলাম ডি, পি, আই, অফিসে তখন ডেপুটি ডাইরেকটর কেরাণীকে ডেকে বললেন সেই কাগজ-পত্র নিয়ে এস। তিনি বললেন কোন কাগজপত্র বোর্ড আপিস থেকে আসে নি। আমি নিজে ৩।৪ মাস ধরে অনুরোধ করেছিলাম-- শেষ পর্যন্ত একটা পথ

বের করলেন যে আপনি দয়া করে বোর্ড অফিসে গিয়ে এর নকলগুলো বের করে নিয়ে আসুন। আমি ওকে অনুরোধ করেছিলাম উনি টেলিফোনে বললেন হ্যাঁ কপি গিয়েছে। এইবারে আমার নামে একটা মেমো করে এ, সি, বিশ্বাস, বোর্ড অব সেকেন্ডারী এডুকেসন-এর সেক্রেটারি তিনি একটি চিঠি দিলেন ইনসপেকসনের জন্য। তিনি আমার নামে মেমো করে দিলেন ডি, আই, অফিসে ইনসপেকটরকে দেবার জন্য। গোটা দু বছর লাগল। (শ্রী গোতম চক্রবর্তী ঃ-- আপনাদের আমলে কি হয়েছিল, সেটা বলুন।) আমাদের সময়ে কি হয়েছে, না হয়েছে তার কৈফিয়ৎ আপনাকে দিতে হবে নাকি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডি, আই, ইনসপেকসন রিপোর্ট দিলেন। হেডমাষ্টার উপস্থিত হলেন। মিঃ ভট্টাচার্য্যের কাছে গেলাম। তিনি আমাকে বললাম আমি বোর্ড অফিসে পাঠিয়ে দিয়েছি। এক মাস ধরে কে, সান্যাল, হেডমাষ্টার অব দি ইন্সটিটিউসন বসে থাকলেন, তারপরেও যায় নি। আবার রিপোর্ট তৈরী হল। তারপরে ডিসেম্বরে মাসে যখন ছেলেদের টেষ্ট হচ্ছে তখন গেল। এই যে প্রহসন, এই যে বেদনাদায়ক পরিস্থিতির মধ্যে ফেললেন-- সেই সময় যদি পারমিসন না পেতাম তাহলে স্কুল কমিটির কাছে ছেলেরা যে জিনিস করত সেটা বলা যায় না, আপনারা ছেলেদের যেভাবে তৈরী করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা শিক্ষা ক্ষেত্রে শিক্ষকদের ইউনিফর্ম প্যাটার্নের কথা বলেছেন। স্যালারি ডেফিসিট দেখা যাচ্ছে। ১৯৬২ সালের পূর্ব পর্যন্ত স্কুলগুলিকে গ্রান্ট ইন এড ভাল করে দিচ্ছেন, ১৯৬২ সালের পরে যে সমস্ত স্কুল হয়েছে সেগুলোকেও ইউনিফর্ম প্যাটার্ন নিয়ে আসতে চেয়েছেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাদের সেই সার-কুলারটি আমি পড়ে দিচ্ছি।

The undersigned is directed to say that the State Government had under consideration a scheme for introducing a uniform pattern of grant-in-aid to high and higher secondary schools. The State Government have decided to bring all these schools under a uniform system of grants-in-aid under which financial assistance is proposed to be provided for covering the net deficit on salary on account of approved teachers and non-teaching employees.

এই যে ইউনিফর্ম প্যাটার্নের সারকুলার দিয়ে দিলেন ১৯৭২-৭৩ সালের আগে থেকে যে স্কুলগুলি টাকা পেত না তাদের ডেফিসিট ছিল-- তাদের স্যালারি ডেফিসিট-এর আন্ডারে নিয়ে এসেছিলেন। এই ঘোষণা করার পরে ফিনানসিয়্যাল ইয়ার সুরু হবার ১০ মাস পরে এই টাকা দিতে হল। ১৯৭৪ সালে যখন টাকা দিচ্ছেন তখনও কিন্তু এই ১০ মাস থাকল। আমি আপনাকে জিজ্ঞাসা করছি এই ১০ মাস কেন থাকল? আপনারা হয়ত বলবেন, না বাঁকুড়া স্কুলের ক্ষেত্রে-- সেখানকার স্কুলের শিক্ষকরা আপনার সঙ্গে দেখা করেছিলেন। আপনি বলেছিলেন সেখানকার ডি, আই, আবার ১০ মাসের ধরে নিয়েছেন। যেহেতু সেবারে ১০ মাস দেওয়া হয়েছে, এই বারে ১০ মাসের হিসাব আপনি করেছিলেন কি? আপনাদের হিসাব অনুযায়ী ১২ মাসের পরে যেগুলি ডেফিসিট আছে সেগুলি এবং ইনক্রিমেন্ট যোগ করতে হবে এবং যে সিলিং বেঁধে দিয়েছেন ২ পার সেন্ট সিলিং যোগ করে যা হবে এর পূর্বে যে যোগ হয়েছে সেটা বিয়োগ করে দিতে হবে।

ডাইরেকটার, ডেপুটি ডাইরেকটার সেকথা বললেন। এবারে এ্যাডিশনাল ডেপুটি ডাই-রেকটরের অফিসে যাওয়া হল, তিনিও সেই কথাই বললেন। কিন্তু ডি, আই, বাঁকুড়া ডিষ্ট্রিক্ট, তিনি যে আগেকার ১০ মাসের হিসাব করে বসে থাকলেন-- তাহলে এটা কি ইউনিফরম পার্টান হচ্ছে? তিনি যেকথা বললেন, ডেপুটি ডাইরেকটার, কাউনসিল হাউস ষ্ট্রিটের, তাঁর কথা অনুযায়ী ডি, আই,-কে বলা হল। তিনি টেলিফোনে কি বললেন না বললেন জানি না একটা সারকুলার বের হল মেমো নং ৫২৭-জি,এ, ডেটেড ২১-৩-৭৪, যে যাহা বাঁকুড়া ডিষ্ট্রিক্টের ডি, আই, করিয়াছেন তাহাই ঠিক। তাহলে স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এতবড় অন্যায় কাজ কেন হল সে কৈফিয়ৎ আপনাকে দিতে হবে। আপনাকে নিয়ে যারা খেলা করছে সে কৈফিয়ৎ তারা দেবে না। আজকে বাঁকুড়া ডিষ্ট্রিক্ট থেকে এক দফায় ফেরত এসেছে ১ লক্ষ ২০ হাজার টাকা আর এক দফায় ৪০ হাজার টাকা অথচ শিক্ষকদের যে নায্য পাওনা তা থেকে তাঁরা বঞ্চিত হচ্ছেন।

এই তো আপনার ডি, আই, অফিস ও বোর্ডের অফিসের কারবার। স্যার, বোর্ডের অফিসে সাধারণ গার্জেন যদি কোন কাজে যান তাহলে প্রথম সিঁড়িতে পর্দাপন করলেই তাকে টাকা দিতে হয়, দ্বিতীয় সিঁড়িতে পর্দাপন করলে আবার টাকা দিতে হয়, আপনারা কি এদের জব্দ করতে পারেন না? প্রয়োজন হলে এদের ডিসচার্জ করুন। তাই স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, যদি সমাজকে বাঁচাতে চান, শিক্ষা ব্যবস্থার পরিবর্তন চান, শিক্ষিত মানুষ তৈরি করতে চান তাহলে এসবের পরিবর্তন আপনাকে করতে হবে। স্যার, আজকে আমরা দেখছি, মানুষ পৃথিবার এক প্রান্ত থেকে আর এক প্রান্ত চলে যাচ্ছে তার গবেষনা লব্ধ জ্ঞানের দ্বারা। সেখানেও কিন্তু স্যার, শিক্ষকদের অবদান সবচেয়ে বেশী। কিন্তু স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনি বলুন তো, আমাদের দেশে শিক্ষকরা আজকে সবচেয়ে অবহেলিত নয় কি? এই যে আপনি আজকে মন্ত্রীর গদিতে সমাসীন হয়েছেন সেখানেও আপনাকে 'ক' 'খ' থেকে ँ পর্য্যন্ত অক্ষর পরিচয় যে প্রাথমিক শিক্ষক করিয়েছিলেন সেই শিক্ষকদের দেখছি আপনিও আপনার ডিপার্টমেন্ট একেবারে অবহেলা করে চলেছেন। স্যার, সপ্তাহ শেষে যখন দেশে যাই তখন দেখি হাটবারে ঐ হাই এবং হায়ার সেকেন্ডারি স্কুলের শিক্ষকরা কাউনটারে লাইন দিয়ে দাঁড়িয়ে আছেন। স্যার, ১৯৬১ সাল থেকে ডাঃ বি, সি, রায়ের সময় থেকে যে নতুন স্কেল চালু হয়েছিল আজ ১৯৭৪ সালেও সেই বাবদে এক একটা স্কুলে লক্ষ লক্ষ টাকা বকেয়া পড়ে আছে। আমার জিজ্ঞাসা, সেগুলি মেটাবার ব্যবস্থা করছেন না কেন? আজকে এই যে ১০৩ কোটি ৮৫ লক্ষ ৩৩ হাজার টাকার ব্যয় বরাদ্দের দাবী এনেছেন এ দিয়ে আগে সেগুলি শোধ করুন, কিন্তু আমরা জানি তা আপনারা করবেন না। তারপর আপনারা কনসট্রাকসান ডিপার্টমেন্টকে ডি, পি, আই,-এর আনডারে নিয়ে আসছেন। কনসট্রাকসান অনেকগুলি স্কুল করেছে এবং করে টাকার জন্য কাগজপত্র জমা দিয়েছে, আপনারা কিছু কিছু দিয়েছেন কিন্তু ডি, পি, আই, সব ফাইল না করে বলছেন, বর্ধমানে দাও, মুশিদাবাদে দাও ইত্যাদি, সমস্ত কাগজপত্রের দায়িত্ব তাঁরা নিচ্ছেন না। ফলে লক্ষ লক্ষ টাকা পড়ে আছে। এদিকে যারা কনসট্রাকসান বাবদ স্কুলগুলির কাছে টাকা পাবে তারা স্কুলের ম্যানেজিং কমিটি বা হেড-মাস্টারের মাথা খেয়ে নিচ্ছে। আপনারা হয়ত বলবেন, বহু স্কুল টাকা নিয়ে বসে আছে, আমি একথা শুনেছি সেক্রেটারিয়েট বিল্ডিং-এ গিয়ে কিন্তু ঐ একটা ধর্মতলার স্কুল কি করেছে না করেছে তারজন্য অন্য স্কুলগুলি দায়ী নয়। আদায় করার দায়িত্ব আপনাদের। কাকে কি বেশী দিলেন সে কৈফিয়ৎ দেবেন আপনারা।

[3-40—3-50 p.m.]

কিন্তু যাদের ন্যায্য প্রাপ্য আছে তারা তা পাবেনা কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এদের কেলেঙ্কারীর কথা আর কত বলবো। আপনি দেখুন, আজকে শিক্ষা ব্যবস্থার যে নুতন পাঠ্যক্রম চালু করছেন, আজকে ২৫ বছর থেকে আপনারা নুতনভাবে স্কীম গ্রহণ করছেন। আপনাদের বড় দাদারা এক এক সময়ে, সাজবেন আর এক এক রকম করবেন। একবার বড় দাদারা এসেছিলেন, তারা বললেন যে স্কুল ফাইনাল রাখতে হবেনা, এটা ভাল নয়। তাই হায়ার সেকেন্ডারী চালু করলেন। বহু বাধাবিঘ্ন এসেছিল, বহু বাধাবিঘ্নের সৃষ্টি হয়েছিল। কাজেই আপনারা একটু চিন্তা করুন এবং তারপরে হায়ার সেকেন্ডারী কোর্স চালু করুন। কিন্তু আপনারা শুনলেন না। সেই যুগের বাবুরা শুনলেন না, তারা হায়ার সেকেন্ডারী চালু করলেন। কোন কোন জায়গায় স্কুল ফাইনাল হল, কোন কোন জায়গায় হায়ার সেকেন্ডারী হল। চারিদিকে সব হচ্‌পচ্‌ হয়ে গেল। তারপরে দেখা গেল কি? না, হায়ার সেকেন্ডারী ভাল নয়। এবারে নুতন স্কীম চালু করবো, বৃত্তিমূলক শিক্ষাক্রম অর্থাৎ ছাত্ররা পাশ করে বেরিয়ে যাবার সঙ্গে সঙ্গে যাতে রুজি-রোজগার করতে পারে, তাই আবার নুতন করে দশ ক্লাশ হল। দশ ক্লাশ-এর পরে আবার ২ ক্লাশ, জুনিয়ার কলেজ স্থাপন করছেন। তারপর আবার ৩ বছর। এটা হিসাব করে দেখুন— স্কুল ফাইনাল তারপরে ২ বছর ইনটারমিডিয়েট, তারপর ২ বছর হল। তারপরে ২ বছর বি,এ, তারপরে ২ বছর এম,এ,। তাহলে জুনিয়ার কলেজ তারপর ৩ বছর স্নাতক, তারপর

এম,এ, তাহলে একটি বছর ছাত্রদের নষ্ট হচ্ছে। এর পূর্বে হয়েছিল হায়ার সেকেন্ডারী তারপর আবার এখন এই অবস্থা। কাজেই জিলিপী হিসাবে ছাত্রদের ব্যবহার করছেন। যেন মনে হচ্ছে, এদের উপর ঔষধ প্রয়োগ করে সেই ঔষধটি সাকসেসফুল হ'ল কিনা সেটা দেখা হচ্ছে। কাজেই এই যে সমাজে শিক্ষার ক্ষেত্রে অব্যবস্থা এর পরে আপনি যে শিক্ষাক্রম চালু করলেন, তারপর আপনার ছোটভাই, তিনি হয়ত আসবেন। এসে বলবেন যে, না এটা ঠিক হল না। তখন আবার প্রি-ইউনিভারসিটি। কোনটা স্কুল ফাইনাল, কোনটা হায়ার সেকেন্ডারী, আবার কখনও শুনতে হবে জুনিয়ার কলেজ। তাহলে এটা কিরকম শিক্ষা ব্যবস্থা? এটাকি সুঠাম ব্যবস্থা, না নীতিগতভাবে এটা ঠিক হচ্ছে? এটার বিচার করার প্রয়োজন কি নেই? না, কেবল যেহেতু গদীতে আছি, আমি যাহা করিব, আমি যাহা করিলাম তাহাই ঠিক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গল্প বলি, এক শাশুড়ী গেছেন নদীতে স্নান করতে। বাড়ীতে বৌমা আছেন। এক ভিখারিনী এসে বললো, বৌমা ভিক্ষা দাও! বৌমা তখন বললো, "না আজকে ভিক্ষা নেই। ভিখারিনী ফিরে চলে যাচ্ছেন। পুকুর থেকে বাড়ীতে আসার সময় ঠাকুরানীর সঙ্গে ভিখারিনীর দেখা হল। তিনি তাকে জিজ্ঞাসা করলেন, হ্যাঁগো, তুমি আমার বাড়ীতে গিয়েছিলে? সে তখন বললো, "হ্যাঁ, গিয়েছিলাম কিন্তু বৌমা বললো যে ভিক্ষা নেই"। তখন শাশুড়ী বললেন, "ও মেয়ে বলনেওয়ালী কে? যা কিছু বলার সে আমি বলবো"। তারপর বললেন, চল। নিয়ে গিয়ে বললেন, যে তুমি একটু বস, আমি কাপড় ছেড়ে নেই। কাপড় ছেড়ে বললেন, তুমি একটু বস, আমি একটা পান বানিয়ে নেই। তারপর পান বানিয়ে এসে বললেন যে আর একটু বস আমি পিড়ীটা নিয়ে বসি তারপর তোমাকে বলবো। ভিখারিনী ভাবলো, এত ফরমাস যখন তখন কত না পাবো। তারপর পিড়ের উপর বসে তিনি বললেন, "এইবার আমি বাড়ীর গিন্নী হিসাবে বলছি যে, তোমাকে ভিক্ষা দিলাম না। ঐ বৌমা বলনেওয়ালী কে"। তাই মৃত্যুঞ্জয়বাবু, আপনি বলছেন যে এই যুগে যে শিক্ষাক্রম আমি চালু করলাম, এটা অতি উত্তম। অতএব অন্য কাহারোটা চালু থাকিবে কেন? কি করেছেন? আপনাদের যে বুর্জোয়া গনতন্ত্র সাধারণ ছাত্রদের মনকে হরণ করবেন— যখন অর্থনৈতিক সঙ্কট আছে। যখন সমাজের সাধারণ মানুষ দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে চায় তখন এইভাবে এক একটা পলিটিক্যাল স্ট্যান্ট আপনারা গ্রহণ করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ক্লাশ নাইন-এর জন্য বই পাওয়া যায় না, নুতন শিক্ষাক্রম চালু করছেন, আজকে ক্লাস সিক্স-এর বই পাওয়া যাবে না। যা চালু করছেন, কেন একবার থামলে হতনা? একটু অপেক্ষা করলে হতনা? আপনারা আরো তিন বছর আছেন। আপনাদের মেয়াদ শেষ হয়ে যায়নি। অবশ্য তিন বছর পরে শেষ হবে। আপনাদের সরকার আসবে কি না আসবে, আপনি মন্ত্রীত্বে আসবেন কি আসবেন না, সেটাই নিয়ে প্রশ্ন। কিন্তু আপনার বিবেচনা করা উচিৎ ছিল। বইগুলি যাতে অন্ততঃ প্রকাশ করতে পারে এই রকম সময় দিয়ে তারপরে এই নুতন শিক্ষাক্রম চালু করা উচিৎ ছিল।

এই যে নিজেকে গড়ে তুলবো বলে যে বই পাঠ্য করেছেন তাতে কি দেখছি? সাবান তৈরীর ফরমুলা— একটা কড়াই লাগবে, একটা চামচে লাগবে, কসটিকসোডা লাগবে প্রভৃতি লাগবে বলেছেন কিন্তু এই সব নানা জিনিস কতটা কি পরিমান লাগবে, সেই পরিমানের কথা লেখা হ'ল না। আপনারা এই যে শিক্ষাক্রম চালু করেছেন, ফার্মিং, টেলারিং, কতরকম শিক্ষা ব্যবস্থা। কিন্তু যে সমস্তগুলো চালু করতে যাচ্ছেন সেইগুলো প্রাক্টিক্যালি না শেখালে ছাত্ররা কি কিছু শিখবে? আপনারা মোটর ভেহিক্লসের ট্রেনিং-এর ব্যবস্থা করলেন, ১০০ টাকা করে বৃত্তি দিলেন, কিন্তু আসলে কি প্রাক্টিক্যাল ট্রেনিং হ'ল, হয়নি, কি সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রাম হ'ল বুঝতে পারলাম না। সেইরকম ছাত্রদেরও হবে। যেমন ধরুন অনেক স্কুলে বোর্ড নেই। সেখানে শিক্ষক মহাশয়রা কি করেন? ছাত্রদের পড়ান, এ, বি, সি, একটা ত্রিভূজ, এর বি, সি, মধ্য বিন্দু যোগ করলাম— এইভাবে বোর্ডে না লিখে করলে কি ছাত্রদের শিক্ষা দেওয়া হয়, ফলে বর্ত্তমান শিক্ষা ব্যবস্থায় ছাত্রদের বাপের শ্রাদ্ধ ছাড়া কিছুই হয় না। এই শ্রাদ্ধ আপনারা করবেন না, এই বিবেচনা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই যে ছেলেরা লেখাপড়া শিখবে কি করে? বই-এর দাম কোথায় গিয়ে পোঁচেছে একবার লক্ষ্য করেছেন,

কাগজের দর কি রকম ভাবে বৃদ্ধি হয়েছে? যে কাগজ হচ্ছে শিক্ষার মাধ্যম, যে কাগজ না হলে শিক্ষা হয় না, সেই কাগজের দর আজকে কোথায় গিয়ে পৌঁচেছে? আমাদের মন্ত্রী মহাশয় কি তাহলে আবার সেই পুরানো যুগে ফিরে যেতে বলছেন? লেখাপড়া, গবেশনা সমস্ত কিছু এখন সেই পুরান আমলের মত তালপাতায় হবে, আমাদের কি সেই তালপাতার যুগে ফিরে যেতে বলছেন? অশোক, হর্ষবর্ধন-এর যুগের যে পর্বত গাত্রে লেখা আছে, শিলালিপি আছে, সেই যুগে আমাদের কি চলে যেতে হবে? সেদিন ইউনি-ভার্সিটিতে পরীক্ষা হ'ল সমাজ সংরক্ষন বিষয়ে, ফি দেওয়া সত্বেও, পরীক্ষার্থিদের বাড়ী থেকে খাতা নিয়ে গিয়ে পরীক্ষা দিতে হ'ল। আজকে পাড়াগ্রামের সাধারণ গরীব মানুষ তারা তাদের ছেলেদের বই খাতা কিনতে পারছে না, বই খাতার দাম এত বৃদ্ধি পেয়েছে। এই তো গেল কাগজের কথা। সংবিধান ডিরেক্টিভ প্রিন্সিপল অব ষ্টেট পলিশি, তাতে আছে যে ১০ বছরের মধ্যে ১৪ বৎসর পর্য্যন্ত অবৈতনিক শিক্ষা চালু করতে হবে, তাকে অবশ্যই কমপালসারী করতে হবে। কিন্তু আজ পর্য্যন্ত কি তা করা হয়েছে, সেদিন শিক্ষা-মন্ত্রী একটা পলিটিক্যাল স্টাণ্ট দিলেন যে ৫ম শ্রেণী পর্য্যন্ত করা হয়েছে।— উনি বঙ্কিম-চন্দ্রের যুগের বাহবা পাবার লোক এসে যেন উপস্থিত হলেন। আজকে বিভিন্ন স্কুলে প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেওয়া হয়নি।

[3-50—4-00 p.m.]

যে শিক্ষকের কাছ থেকে শিক্ষিত হয়ে আপনি গদিতে এসেছেন তাঁর প্রতি নজর দিন। আজ বিশ্ববিদ্যালয়ের শিক্ষকরা বিভিন্ন দাবী-দাওয়া নিয়ে আপনার কাছে এসেছিল, আপনি সে দাবীগুলি পুরণ করতে পারেন নি, তাদের পথে নামতে হয়েছিল এবং তারপর তাদের ওপর গুলি লাঠি চার্জ করল। আজকে হার্ডিঞ্জ হস্টেলে কি হচ্ছে? সেখানে কতগুলি সমাজবিরোধীকে ভোরে রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশ্ববিদ্যালয়ের মধ্যে নকল বন্ধ করার উদ্দেশ্য নিয়ে কতগুলি সমাজবিরোধী লোককে রাখা হয়েছে, তাদের রেখে নিজেদের দলবাজী করছেন। দুঃখের কথা অত্যন্ত বেদনার কথা, আজকে আপনারা পশ্চিমবঙ্গকে কোন দিকে নিয়ে যাচ্ছেন, পশ্চিমবঙ্গের শালীনতা পর্য্যন্ত নষ্ট করছেন। এই দেখুন "ওরিয়েন্ট এ, বি সি" বলে একটা বই পাবলিশড হয়ে বেরিয়েছে। এই ওরিয়েন্ট এ, বি, সি, বইটি ছোটদের বই, এই বই-এর মধ্যে একটা এডভাটাইসমেণ্ট রয়েছে, সেটার দু-একটি লাইন আমি আপনার মাধ্যমে পড়ে শোনাচ্ছি। এর সম্বন্ধে খবরের কাগজে বেরিয়েছে, তাতে শ্রীপরিমল ভট্টাচার্য্য প্রতিবাদ জানিয়েছেন। আমি কয়েকটি লাইন আপনার মাধ্যমে মাননীয় অধ্যক্ষ মহাশয়, সভাকে পড়ে শোনাচ্ছি, "কিন্তু আদি রসের বাছাই করা প্রেম ভালবাসা, রাগ অনুরাগ, মান অভিমানের ন্যায় পদাবলীয় এই গ্রন্থ পাঠে দাম্পত্য জীবনের মধুর দিনগুলি সুমধুর করে তুলবে। তাই পাঠক মনে জাগিয়ে তোলে স্পন্দন। গীতগোবিন্দ পড়তে পড়তে রাধাকৃষ্ণের মিলন, বিরহ, প্রেম, ভালবাসার সাথে ফুটে উঠে দাম্পত্য জীবনের চরম সুখানুভূতি। তাই দাম্পত্য জীবনের মিলন ভিত্তিতে উপহার দিন আদি রসে টইটম্বুর এই অমরকাব্য।" কেমন সুন্দর অবস্থা দেখুন? আমরা জানি মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই জিনিষ সৃষ্টি হবে যখন সমাজে অর্থনৈতিক দুরবস্থা সৃষ্টি হচ্ছে তখন বুর্জোয়া গণতন্ত্রে ধনিকগোষ্ঠী এবং ধনতান্ত্রিক ব্যবস্থায় তারা ছাত্রদের মাথা খারাপ করে দেবার জন্য এই রকম অপচেষ্টা করে। ক্যাবারে ডান্স থেকে আরম্ভ করে এই সব জিনিষ সমাজে চালু করবার চেষ্টা করা হয়। এর দ্বারা ছাত্রদের বিপথে চালাবার চেষ্টা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নির্লজ্জতার কথা আর কি বলব। আজকে আমাদের দেশে শিক্ষার নামে যা চলছে তা আমেরিকা, ইংলন্ড গ্রহণ করতে পারে, কিন্তু আরব, তারা এখন আমাদের বন্ধু দেশ, তারা এইসব দেখলে কি বলবে? ইংলন্ড-আমেরিকা বর্তমান কংগ্রেস সরকারের অনুমোদিত নগ্ন বডি দেখে খুসী হতে পারে, কিন্তু মিশর কি বলবে? সেদিকে লক্ষ্য রাখা উচিত ছিল।

গর্ভণমেন্ট স্পনসর্ড কলেজ-এর ক্ষেত্রে নিয়ম আছে যে ডি, পি, আই, ইনটারভিউ কল করে একটা প্যানেল তৈরী করবেন এবং তারপর যিনি সত্যিকারের বিবেচিত বলে মনে হবে

তিনিই প্রিন্সিপাল হবেন। কিন্তু বিবেকানন্দ মহাবিদ্যালয় ও রানীগঞ্জ কলেজের ক্ষেত্রে দেখা গেল প্যানেল বহির্ভূত ব্যক্তিকে দেওয়া হয়েছে। এদের একজনের নাম হচ্ছে ধীরেন্দ্র নাথ ওঝা এবং আর একজনের নাম হচ্ছে অমল চন্দ্র রায়। বাংলাদেশ কাগজে এই যে খবর বেরিয়েছে যদি হিম্মৎ থাকে তদন্ত করে দেখুন সত্যি কি না। কারা এই দলবাজীর সঙ্গে জড়িত তাঁদের নাম করে আর সম্মান ক্ষুন্ন করতে চাইনা, তবে যাঁরা এর মধ্যে আছেন তাঁরা নিশ্চয় সব বুঝতে পারছেন। এইভাবে এডুকেসান রিপোর্ট-এর দুর্নীতি বোর্ড অব সেকেন্ডারী এডুকেসান থেকে ডি, আই, অফিস পর্য্যন্ত ভতি হয়ে গেছে। আপনার সারকুলার ছিল যাঁদের বয়স ৪০ বছর হয়েছে এবং ১০ বছর পর্য্যন্ত শিক্ষকতা করেছেন তাঁরা বি, ডি, স্কেল পাবেন। কিন্তু এদের বি, ডি, স্কেল দেবার কোন ব্যবস্থা করা হচ্ছে না। সুতরাং যাঁদের ১৫।১৬ বছর পর্য্যন্ত চাকরী হয়ে গেছে তাঁদের এই বি,ডি, স্কেল দেবার ব্যবস্থা করুন। প্রাইমারি ক্ষেত্রে বহু ক্ষেত্রে দেখছি প্রভিডেন্ট ফাণ্ডের কোন ব্যবস্থা নেই। আপনাকে অনুরোধ করব আপনি আমলাদের সংশোধন করুন, আর যদি না পারেন তাহলে রাইটারর্স বিল্ডিংস থেকে ময়দানে নিয়ে যান জনতা এদের বিচার করবে এবং জনতা শিক্ষাক্ষেত্রে অরাজকতা আর জাগতে দেবেনা। নিউ জলপাইগুড়ির একটা স্কুল-এর এ্যাসিসটেন্ট মাষ্টার-এর এ্যাড হক্ এ্যাপয়েন্টমেন্ট-এর জন্য যাঁরা দরখাস্ত করেছিলেন তাঁদের ইনটারভিউ হয়ে পুলিশ ভেরিফিকেশনের জন্য দেওয়া হয়েছিল।

[4-00—4-10 p.m.]

হেডমাষ্টার মহাশয়ের কাছে একটা কাগজ গেল, তাতে জয়েন করার কোন কথা নেই। তারপর পুলিশ সুপারিনটেনডেন্ট স্কুলে পাঠিয়ে দিলেন যে হ্যাঁ, ভেরিফিকেসান করা হয়ে গেছে, তিনি যোগ্য শিক্ষক। কিন্তু সুপারিনটেনডেন্ট সাহেবের কথামত এ্যাপয়েন্টমেন্ট হতে পারে না, ডি, পি, আই, অফিস থেকে চিঠি যাবে তারপর এ্যাপয়েন্টমেন্ট হবে। কিন্তু ডি, পি, আই, অফিস থেকে আজ পর্যন্ত তার কোন রিপোর্ট গেল না, বা ডি, পি, আই, অফিস থেকে রিপোর্ট আনতে পারল না, ফলে তার এ্যাপয়েন্টমেন্ট এখনও হল না। শিক্ষা-ক্ষেত্রে এটা কি প্রহসন নয়? তাঁর নাম হচ্ছে অলক কুমার পাল, জলপাইগুড়ি জেলা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষাক্ষেত্রে এই যে দুর্নীতি এর ফলে একদিকে ছাত্রদের শ্রাদ্ধ হচ্ছে, অপরদিকে অভিভাবকদের শ্রাদ্ধ হচ্ছে। আজকে মানুষ যেখানে চন্দ্রলোকে যাচ্ছে সেখানে আমাদের শিক্ষা ব্যবস্থা কোথায় পড়ে আছে একবার চিন্তা করে দেখুন। তাই আমি বলতে চাই শিক্ষককুলকে যদি না বাঁচান, শিক্ষককুলের সুযোগ-সুবিধা যদি না দেখেন এবং তাঁদের যদি ন্যায্য পাওনা মাসের প্রথম দিনে না দেন তাহলে শিক্ষককুলের কল্যাণ কোনদিনই হবে না এবং সেইসঙ্গে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আপনি সমস্ত স্কুলকে গ্রহণ করুন। আপনি সমস্ত স্কুলের আয় নিয়ে নিন এবং তাদের মাসিক বেতনের টাকা দিয়ে দিন। আজকে সমস্ত জিনিসপত্রের দাম বেড়েছে কিন্তু ৫ বছর পূর্বে যে স্কেল চালু ছিল, সেই স্কেল চালু আছে। আপনি মূল্যবৃদ্ধি অনুযায়ী তাদের স্কেল বাড়িয়ে দিন। আপনি যে টাকায় আগে যে জিনিস কিনতেন আজকে কি সেই টাকায় সেই পরিমাণ জিনিস কিনতে পারছেন। শিক্ষকদের উপর একদিকে গার্জেনদের অত্যাচার অপরদিকে আপনাদের অত্যাচার। কাজেই শিক্ষকরা যাতে বেঁচে থাকতে পারেন সেইরকম স্কেল চালু করুন। আপনি ২ মাস পূর্বে ঘোষণা করেছিলেন যে শিক্ষকরা ১৬ টাকা পাবে এবং এপ্রিল থেকে আরো ৮ টাকা পাবে, মোট ২৪ টাকা দেওয়া হবে। ৩ দিন আগে শুনলাম আবার ১৬ টাকা দেওয়া হবে, তার মানে ২৪ আর ১৬ হচ্ছে ৪০, এই টাকা দেওয়া হবে। আবার একমাস পরে ঘোষণা করবেন তোমাদের বেতন ৬০ টাকা হবে। এইভাবে ভাঁওতা দিয়ে জনসাধারণকে বিভ্রান্ত করবেন না। এই বাজেটে যা দেখলাম তাতে একরকম-এর কেচ্ছা গেয়েছেন, এ পাতা থেকে ওপাতায় একটা জিনিস টেনে নিয়ে গিয়ে শিক্ষা জগতে একটা ভাঁওতা বিভ্রান্তির সৃষ্টি করেছেন, শিক্ষককুল, অশিক্ষক কর্মচারী এবং শিক্ষা প্রতিষ্ঠানকে ধাপ্পা দিয়েছেন। গত বছর আমরা প্রাইমারী এডুকেশান বিল বিধানসভায় পাশ করেছিলাম, সিলেক্ট কমিটি হয়েছিল, কিন্তু আজ পর্যন্ত সেই প্রাইমারী এডুকেশান বিল অনুযায়ী জেলায় জেলায় স্কুল বোর্ড গঠিত হল না।

আমি জানতে চাই আমরা আগে যে শিক্ষা বিল পাশ করে দিয়েছিলাম সেই বিল আজ পর্যন্ত চালু হলনা কেন এবং প্রতি জেলাতে এ্যাকর্ডিং টু বিল প্রভিসন্যাল কমিটি হবার কথা যেটা ছিল এবং প্রতি জেলাতে যে কমিটি হবার কথা ছিল এবং প্রাইমারী স্কুলে যে কমিটি হবার কথা ছিল সেটা আজ পর্যন্ত হল না কেন? আমি দাবী করছি এগুলি কেন হল না এবং এই ব্যাপারে আপনারা কি কি গাফিলতি করেছেন সেই সবকিছু হাউসে জানাবেন। তারপর, হায়ার সেকেন্ডারী স্কুলে দেখতে পাচ্ছি এই যে নূতন কমিটি করবেন তাতে তাদের এমনভাবে ক্ষমতা দিচ্ছেন যে তারা যেকোন শিক্ষককে সাসপেন্ড করে দিতে পারবে। আমরা দেখেছি বহু মুর্খ ব্যক্তি ম্যানেজিং কমিটিতে যান এবং তাদের বিভিন্ন দিক থেকে গ্রাজ থাকে শিক্ষকদের উপরে। সেদিন আমি দেখলাম প্রাইমারী স্কুলে পরীক্ষা হচ্ছে এবং ম্যানেজিং কমিটির একজন হোমরা-চোমরা ব্যক্তি সেই পরীক্ষার হলে ঢুকে তার নাতিকে সাহায্য করছে। আমাদের ক্র্যাফ্ট টিচার এই জিনিস দেখে তাকে বার করে দিলেন। তাকে বার করে দেবার সঙ্গে সঙ্গে কয়েকজন বললেন, আপনি কি করেছেন, অবনীবাবুকে বার করে দিলেন? উনি ম্যানেজিং কমিটির মেম্বার, আপনার পেনসন যদি বন্ধ করে দেয় তখন কি করবেন? আমি তখন বললাম আমি চাকুরীর পরোয়া করি না। ম্যানেজিং কমিটির কাজ হল স্কুলে কয়টা টেবিল, চেয়ার, আছে তার হিসেব রাখা, আর কিছু নয়। কাজেই এই সমস্ত মেম্বারদের যদি আপনারা সুযোগ দেন শিক্ষকদের জব্দ করবার জন্য তাহলে আমি বলব আপনারা শিক্ষাক্ষেত্রে একটা ভয়ঙ্কর কাজ করছেন। কাজেই আমি অনুরোধ করছি এই ম্যানেজিং কমিটির ব্যাপারটা আপনারা চিন্তা করুন, শিক্ষকরা জব্দ হয় এরকম কোন রুল জারি করবেন না। একথা বলে আমি আমার কাট মোসন মুভ করে তাঁরা যে ব্যয় বরাদ্দের দাবী উৎথাপন করেছেন তার তীব্র বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**Shri Phani Bhusan Singhababu :**

অন এ পয়েন্ট অব ইনফর্মেসন, স্যার। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার প্রায় ১০ হাজার প্রাথমিক শিক্ষক এবং শিক্ষিকা রাজভবনের পূর্বদিকে তাঁদের ন্যায়সঙ্গত দাবীর ভিত্তিতে আজ থেকে আইন-অমান্য আন্দোলন সুরু করেছেন। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি তিনি যখন এখানে উপস্থিত আছেন তখন তিনি এই সমস্ত শিক্ষক এবং শিক্ষিকাদের যে ন্যায়সঙ্গত দাবী, যার ভিত্তিতে তাঁরা গণ-আন্দোলন করছেন, আইন-অমান্য আন্দোলন করছেন সে সম্বন্ধে একটা ভাষণ হাউসে দেবেন। এই শিক্ষক এবং শিক্ষিকারা রাজভবনের সামনে পুলিশ ব্যরিকেডে আটক হয়ে রয়েছে। আমি আশা করি তাঁদের ন্যায়সঙ্গত দাবী পূর্ণ করবেন এবং সেই ঘোষণা এই সভায় করবেন।

**Shri Paresh Chandra Goswami :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে ১৯৭৪-৭৫ সালের জন্য মাননীয় শিক্ষামন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন করেছেন তাকে নীতিগতভাবে সমর্থন করছি। এখানে আমাদের বন্ধু বিধানসভার সদস্য শীষ মহম্মদ সাহেব তীব্র বিরোধিতার মাধ্যমে তাঁর বক্তব্য রাখলেন এবং সেই বক্তব্য রাখতে গিয়ে তিনি যে সব কথা বললেন তা আপনি শুনেছেন। আমি লক্ষ্য করলাম তিনি তাঁর বক্তব্য রাখতে গিয়ে সঙ্গতি রক্ষা করতে পারেননি, কারণ একটা জায়গায় তিনি বলেছেন বর্তমান শিক্ষাদপ্তর নাকি সমাজ বিরোধীতে ভরে গেছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন জ্যোতি ভট্টাচার্য যখন যুক্তফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রী ছিলেন তখন কোলকাতা বিশ্ববিদ্যালয়ে তিনি ঘোষণা করেছিলেন ছেলেদের হাতে অতঃপর রাইফেল তুলে দেওয়া হবে। তারপরের যুক্তফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রী সত্যপ্রিয় রায়ের সময়ে দেখলাম দিকে দিকে শিক্ষক নিধন এবং স্কুলে স্কুলে অগ্নিসংযোগ সুরু হল এবং তাঁরই অপকর্মের ফলে দেখেছি হাজার হাজার শিক্ষক এবং অশিক্ষক কর্মচারী নৈরাজ্যের মধ্যে এসেছিল।

[4-10—4-20 p.m.]

এবং তারফলে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার মধ্যশিক্ষা পর্ষদের কর্মচারীরা গত জানুয়ারী থেকে কাজ করছেন না। জানুয়ারী—ফেব্রুয়ারী পরীক্ষার আগে তাঁরা কাজ করছেন না যারজন্য পরীক্ষা পিছিয়ে দেওয়া হল। আপনারা জানেন জ্যোতি ভট্টাচার্য, সত্যপ্রিয়র দল বিভিন্ন জায়গায় অরাজকতার সৃষ্টি করেছে। কিন্তু গণতান্ত্রিক চেতনাসম্পন্ন ছাত্র-যুবক এবং শিক্ষকেরা এবং যারা রাজনৈতিক কর্মী তাঁরা চেষ্টা করছিলেন যাতে শিক্ষার ক্ষেত্রে শান্তি ফিরে আসে। শীষ মহম্মদ এবং তিমিরবাবুর দল এই অরাজকতা সৃষ্টি করার ফলেই যুক্তফ্রন্ট সরকারের পতন হয়েছিল। কিন্তু এখানে সি, পি, আই, দল যে বসে আছেন যেহেতু তাঁরা গণতন্ত্রে বিশ্বাস করেন বলেই আজকে তাঁরা সেইদল ছেড়ে আমাদের শরিক হয়েছেন। হরশঙ্করবাবু, ইলাদি এঁরা হয়ত শিক্ষা সম্বন্ধে অনেক গঠনমূলক সমালোচনা করবেন কিন্তু আজকে শিক্ষার ক্ষেত্রে যে শান্তি ফিরে এসেছে শিক্ষার ক্ষেত্রে যে নূতন নূতন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, শিক্ষার ক্ষেত্রে যে নূতন পরিবর্তন এসেছে এটা তাঁরা নিশ্চয়ই স্বীকার করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে শীষ মহম্মদ সাহেব বললেন শিক্ষকেরা পথে নেমেছেন। আমি বলি তাঁরা পথে নামতে পারেন, গণতান্ত্রিক চেতনাসম্পন্ন মানুষ, আজকে শিক্ষক কেন সমস্ত গণতান্ত্রিক চেতনাসম্পন্ন মানুষ অনেকেই পথে নেমেছেন। আজকে শিক্ষার ক্ষেত্রে লড়াই যে হচ্ছে সে লড়াই হল পুরানো আমলের কলোনিয়েল সিস্টেম অব এডুকেশন যেটা ছিল অগণতান্ত্রিক কাঠামো যেটা ছিল, তারই বিরুদ্ধে আজকে সংগ্রাম— তারই বিরুদ্ধে সংগ্রাম করতে গিয়ে দিকে দিকে গণতান্ত্রিক চেতনাসম্পন্ন মানুষ পথে নেমেছেন। অধ্যাপক, মাধ্যমিক শিক্ষক, প্রাথমিক শিক্ষক সমিতি, প্রাথমিক কল্যাণ সমিতি এঁরা সবাই পথে নেমেছেন। তা নামতেই পারেন। আজকে শিক্ষার জন্য সংগ্রাম সুরু হয়েছে। আজকে শিক্ষার জগতে দুর্নীতির বিরুদ্ধে সংগ্রাম সুরু হয়েছে। এবং সেই সংগ্রামে শুধু শিক্ষক মহাশয়রাই সামিল হননি, সেই সংগ্রামে বিধান সভার সদস্যরাও সামিল হয়েছেন এবং পশ্চিমবঙ্গের মন্ত্রীপরিষদও সামিল হয়েছেন। আমাদের শিক্ষামন্ত্রী মৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায় মহাশয় এখানে যে বক্তব্য রেখেছেন, সে সম্বন্ধে মাননীয় সদস্যরা নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে এতদিন যে কলোনিয়েল সিস্টেম অব এডুকেশন চালু ছিল যাকে আমরা দীর্ঘ একশত বছর ধরে সহায়তা করেছি, এবং আজকে পর্যন্ত আমরা যে শিক্ষাব্যবস্থাকে পরিবর্তন করতে পারিনি, সেজন্যই আজকে শিক্ষামন্ত্রী যে নীতি নিয়েছেন তাতে হয়ত ত্রুটি থাকতে পারে, সেই নীতি ইমপ্লিমেন্ট করতে গেলে হয়ত অনেক ভুল ধরা পড়তে পারে কিন্তু তার স্পিরিটটা কি আছে? মূল জিনিষ হচ্ছে আমরা এতদিন দেখছিলাম শিক্ষা ছিল কেবলমাত্র পুঁথিসর্বস্ব, কেবলমাত্র হোহাইট কলার জব সিকার্স তৈরী করাই একমাত্র কাজ ছিল, শিক্ষা প্রতিষ্ঠানগুলি ছিল জীবন-বিমুখ একটা হতাশা এবং এই শিক্ষার ভিতর দিয়ে লাখ লাখ ছেলে ম্যানুফেক্চার হত কিন্তু নিজেদের প্রতিষ্ঠা করতে পারতনা। ফলে দেখেছি তারা অসামাজিক হয়ে পড়ত। তাতে ছাত্রদের কোন দোষ ছিল না। ছাত্রদের আমরা অসামাজিক বলে অনেক সময় নিন্দা করেছি, কিন্তু তাদের কি দোষ ছিল? ইংরেজ আমলে সেই পচাশিক্ষা যার উদ্দেশ্য ছিল তাদের শাসন কাঠামোকে শক্ত করা, সেই শিক্ষাব্যবস্থা থেকে মুক্তি দেবার জন্য যে প্রয়াস শিক্ষামন্ত্রী করেছেন তার মধ্যদিয়ে আপনারা নিশ্চয়ই লক্ষ্য করেছেন, ওয়ার্ক এডুকেশন, লাইফ এডুকেশন, ফিজিক্যাল এডুকেশন, এ সম্বন্ধে চিন্তা করেছেন। আমি বলি কর্মের সঙ্গে সংযোগ রেখে কাজের প্রতি মর্য্যাদা দিয়ে যে নূতন জীবনধারা নতুন জীবন-বোধ সৃষ্টি করা হয়েছে, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় সেদিকেই আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন।

আজকে কাজের প্রতি যাতে মর্য্যাদাবোধ বাড়ে, কর্মমুখী শিক্ষা হয়, সেই নূতন চিন্তা-ধারার সৃষ্টি করতে হবে, সেই নূতন প্রেরণার সৃষ্টি করতে হবে, আমি এদিকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি জানি পুরানো চিন্তাধারা ছিল, যে চিন্তা-ধারা এতদিন ধরে চলে আসছে, শিক্ষকরা এতদিন সেই চিন্তাধারার সঙ্গেই যুক্ত ছিল। আজকে যে নূতন ভাবনা, নূতন উদ্যোগ, নূতন চেতনা আসছে, তারসঙ্গে খাপ খাইয়ে

নিতে সময় লাগবে। আজকে যে নূতন চিন্তাধারা সুরু হচ্ছে, সেটা যাতে লাইফ সেন্ট্রিক, ন্যাশনাল সেন্ট্রিক হয় সেদিকে নজর দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আজকে যে সমাজতন্ত্র-এর কথা বলি, গরিবী হঠাও-এর কথা বলি, সেটা শুধুমাত্র এসেম্বলীতে আইন পাশ করলে হবে না। আমরা যদি আজকে মানুষকে ইনভলভ না করতে পারি, পিপলকে ইনভলভ করতে না পারি, আজকে যদি তাদের তৈরী করতে না পারি, বিভিন্ন কর্মযজ্ঞের জন্য এবং সেই উপযুক্ত পরিবেশ তৈরী না করতে পারি, তাহলে কোন কাজই হতে পারে না এবং কার্যকরী হতে পারে না। সেজন্য শিক্ষাই হচ্ছে একমাত্র মাধ্যম যার ভিতর দিয়ে মানুষকে তৈরী করা যায় এবং আজকে শিক্ষার মাধ্যমেই মানুষকে তৈরী করে তুলতে হবে। আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে নূতন সিলেবাস-এর সূচনা করেছেন তারজন্য আমি তাঁকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাই। আমি এইসঙ্গে কতকগুলি কথা বলব। শীষ মহম্মদ সাহেব এ্যাড্‌মিনিষ্ট্রেশনের কথা বলে গিয়েছেন। এ্যাডমিনিষ্ট্রেশনে কিছু কিছু ত্রুটি বিচ্যুতি রয়েছে, আমি সেকথা আগেও বলেছি। শিক্ষামন্ত্রীর দপ্তরে যিনি এ্যাসিস্ট্যান্ট সেক্রেটারী ছিলেন, তাঁকে ডেপুটি সেক্রেটারী করা হয়েছে। তিনি প্রতিটি ক্ষেত্রে এমনভাবে কাজ করেন যাতে তাঁর নিজ নিজ কার্য্য হাসিল হয়, এবং সেই প্রচেষ্টাই তিনি চালিয়ে যাচ্ছেন। আপনি জানেন আজকে কাগজে যে কার্টুন বেরিয়েছে, তার মাধ্যমে সেইসমস্ত কথাই বলা হয়েছে। ৩১শে জানুয়ারীতে যে মিটিং হয়েছিল বিভাগীয় অফিসারদের, তার যে প্রসিডিংস তাতে এটা বলা ছিল যে এখন তেল সঙ্কট চলছে, পেট্রোল, ডিজেল, সঙ্কট চলছে, সুতরাং গাড়ী যেন কম ব্যবহার করা হয়। কিন্তু কার্য্যতঃ দেখা যাচ্ছে প্রতিদিন ডেপুটি সেক্রেটারীর বাড়ীতে গাড়ী যাচ্ছে এবং তাকে গাড়ী করে রাইটার্স বিল্ডিংসে আনা হয়, সেখানে যে পাপচক্র রয়েছে সেটার দিকে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অসৎ লোকগুলিকে খুঁজে বার করতে হবে। আর শিক্ষাবিভাগে যে সমস্ত পোস্ট ভ্যাকেন্ট রয়েছে, সেগুলি ফিল-আপ করা দরকার। আজকে মুদ্রাস্ফীতির প্রভাবে জিনিষপত্রের দাম উর্ধের দিকে, মানুষের জীবন দুবিসহ হয়ে উঠেছে। আজকে তাই প্রাথমিক স্কুল থেকে সুরু করে মাধ্যমিক স্কুল পর্য্যন্ত নূতন করে পে-স্কেল ব্যবস্থা করতে হবে। ১৯৬২ সালে যে বেতন শিক্ষকদের ছিল, সেই বেতনই আজকে চালু রয়েছে, এদ্বারা আজকের দিনে চালান অসম্ভব। আমি তাই শিক্ষামন্ত্রী মহাশয়কে একথা স্মরণ করিয়ে দিতে চাই যে তিনি শিক্ষাখাতে অনেক টাকা বাড়িয়েছেন, তারজন্য তিনি অভি-নন্দনযোগ্য, কিন্তু সেইসঙ্গে এটাও চিন্তা করা দরকার যে অতিরিক্ত বরাদ্দ যদি বাংলা-দেশের জাতীয় স্বার্থে, শিক্ষার স্বার্থে, দেশের স্বার্থে ব্যয়িত না হয়, প্রাথমিক স্তর থেকে মাধ্যমিক স্তর-এর শিক্ষকেরা যদি সেই সুযোগ না পান তাহলে বেশী করে বাজেটে অর্থ বিনিয়োগ করে শিক্ষার উদ্দেশ্য সাধিত হবে না। শীষ মহম্মদ প্রাথমিক স্কুলে প্রভিডেন্ট ফান্ডের কথা বলেছেন, তিনি এটা ঠিক বলেননি। সেখানে প্রভিডেন্ট ফান্ড আছে, যেটা নেই সেটা হচ্ছে ইন্ডিভিজুয়েল প্রভিডেন্ট ফান্ড এ্যাকাউন্ট, ব্যাংকের মধ্যে এ্যাকাউন্ট যদি ইন্ডিভিজুয়েল নামে রাখা হত তাহলে যে হাজার হাজার লোকের লক্ষ লক্ষ টাকা লোকসান হচ্ছে সেটা হতনা। আমি আর একটা কথা বলতে চাই। গ্রামাঞ্চলে এবং সহরাঞ্চলে প্রাথমিক শিক্ষা অবৈতনিক করার কথা এঁরা ঘোষণা করেছেন। আমি তাঁকে বলব ১৯৭২ সালে যে নিয়ম চালু করেছিলেন, সেই স্যালারি ডেফিসিট স্কীম সমস্ত মাধ্যমিক স্কুলে চালু করতে হবে। এই কথা বলে শিক্ষামন্ত্রী মহাশয়ের উৎথাপিত এই শিক্ষা-বাজেটকে সমর্থন করছি।

[4-20—4-30 p.m.]

**Shrimati Ila Mitra** :

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সময়ে এই বাজেট অধিবেশন অনুষ্ঠিত হচ্ছে। আপনি জানেন স্যার, সকলেই জানেন এখন একটা পরিবর্তনের হাওয়া বইছে সমস্ত দিকে-একদিকে উত্তরপ্রদেশ, উড়িষ্যা প্রভৃতি কয়টি রাজ্যে যে সাধারণ নির্বাচন হলো সেটা সকলের কাছে একটা পথ নির্দেশিকা। আবার অন্যদিকে প্রতিক্রিয়াশীল কায়েমী

স্বার্থ এক একটী কামড় দিয়ে তাদের দখল বজায় রাখবার চেষ্টা করছে যেখানে যেমন-- গুজরাট এবং বিহার। আমাদের যে দিনের জন্য এই যে বাজেট রচনা করছি, সেই দিনগুলি পঞ্চবার্ষিকী পরিকল্পনার কাজ করবার সময় আবার রাষ্ট্রপতির নির্বাচন আসছে। সোভিয়েট ইউনিয়ন এবং অন্যান্য সমাজতান্ত্রিক দেশের সঙ্গে আমাদের সম্পর্ক ক্রমশঃ ঘনিষ্ঠতর হচ্ছে। অন্যদিকে আমেরিকার নাশকতামূলক কাজ আমাদের জনগণের কাছে পরিস্ফুট। এক কথায় জাতীয় মুক্তি আন্দোলন দ্বিতীয় পর্য্যায়ের পরিনতির দিকে অগ্রসর হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষানীতিতে এর প্রতিফলন আনার জন্য আমাদের সর্বস্তরের শিক্ষকরা সংগ্রাম করছেন। শিক্ষকদের অর্থনৈতিক ইনফ্রাস্ট্রাক্চার এর উপাদান হিসেবে গণ্য করতে হবে। আমি মনে করি শিক্ষা তার চেয়ে অনেক বেশী শিক্ষা আগের যে কোন শ্রেণীর প্রতিফলন। এখন সেই শিক্ষার নব-ব্যবস্থার রূপায়ণ এবং সেই নব-রূপায়ণের রূপকার হিসেবে আমাদের মন্ত্রিসভা এবং আমাদের শিক্ষামন্ত্রী কী পদক্ষেপ গ্রহণ করছেন তাই আজকে আমার আলোচনার বিষয়বস্তু।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারকার বাজেটে সহরাঞ্চলে প্রথম শ্রেণী থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত অবৈতনিক করবার জন্য সেই সমস্ত শ্রেণীর অধ্যায়নরত ছাত্র-ছাত্রীদের বেতন দেবার জন্য এক কোটী টাকা বরাদ্দ রাখা হয়েছে। এর জন্য শিক্ষামন্ত্রী অভিনন্দন পাবার যোগ্য। আমাদের সংবিধানের যে ডাইরেক্টিভ প্রিন্সিপালস, তাকে কার্য্যকরী করবার দিকে এটা একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ একথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিশ্চয়ই স্বীকার করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহুমুখী শিক্ষাপদ্ধতি দশম শ্রেণীতে সামান্য সাধারণ বিদ্যালয়ে পরিণত করা হয়েছে এটাও নিঃসন্দেহে একটী গুরুত্বপূর্ণ পদক্ষেপ। কিন্তু আমি শিক্ষামন্ত্রীকে একটা বিষয়ে নজর রাখবার জন্য বলবো। বহুমুখী বিদ্যালয়ের গৃহনির্মাণ, বিজ্ঞানাগার ও গ্রন্থাগারকে সুসজ্জিত করবার জন্য যে কোটী কোটী টাকা খরচ হয়েছিল, তার যেন কোন অপব্যয় না হয়। প্রি-ডিগ্রী কোর্স যখন আসবে না, তখন তার ষ্টাফ বিল্ডিংস, ইকুউপমেন্টস-এর জন্য যে সমস্ত টাকা খরচ হয়েছিল, তারও যেন অপব্যয় না হয়। আমি শিক্ষামন্ত্রীকে এই সমস্ত দিকে নজর রাখতে বলবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কল্যাণী বিশ্ববিদ্যালয় নিয়ে একটা বিতর্ক দীর্ঘদিন ধরে চলছিল। আমরা যে কোন অবস্থায় বিশেষ করে বর্তমান অবস্থায় প্রোফাইলারেশান অফ ইউনিভারসিটির বিরুদ্ধে। সেদিক থেকে কল্যাণীতে দুটো বিশ্ববিদ্যালয় আমাদের নীতিবিরোধী। তবুও আমরা নীতিগতভাবে মনে করি প্রাথমিক শিক্ষাকে, শিক্ষারীতিকে এবং মাধ্যমিক শিক্ষাকে অগ্রাধিকার দিয়ে আমাদের চিন্তা করতে হবে। আপনারা সমগ্র এলাকা উন্নয়নের কর্মসূচী নিয়েছেন---যখন এই সি, এ, ডি, পি, বিল আসবে, সেই সময় এর বিস্তারিত বলবো।

আমাদের বর্তমান যে শিক্ষাব্যবস্থা আমরা বৈজ্ঞানিক প্রযুক্তিবিদ্যার ক্ষেত্রে বিপ্লবের যুগে বাস করছি। আমাদের শিক্ষাব্যবস্থায় তার প্রতিফলন আনা দরকার। কৃষি অর্থনীতি পুনর্বিন্যাস'-এ কৃষিশিক্ষা একটা গুরুত্বপূর্ণ স্থান দখল করতে পারে। নূতন মাধ্যমিক শিক্ষার পঠন ক্রমে ক্রমে ট্রেডিসানাল ধারার উপর ওঠার চেষ্টা নেই। এই ব্যাপারে আমরা একটা গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত গ্রহণ করতে পারি। সে হিসাবে একটা স্বাতন্ত্র্য কৃষি বিদ্যালয়ের আবির্ভাবকে আমরা স্বগত জানাই। কিন্তু আমাদের লক্ষ্য রাখতে হবে নূতন বিশ্ববিদ্যালয় পরিচালনার ক্ষেত্র বুরোক্রাটদের হাতে না চলে যায়, আমাদের গণতান্ত্রিক প্রথাতে এই বিশ্ববিদ্যালয় পরিচালনা করতে হবে। আমাদের গ্রাম অঞ্চলে মাধ্যমিক শিক্ষা থেকে এগ্রিকালচারাল পলিটেকনিক শিক্ষাধারা গড়ে তোলা দরকার। গ্রাম অঞ্চলে এই সমস্ত পরিবর্তন আনা দরকার গ্রামের ছেলে-মেয়েরা যেন মাধ্যমিক শিক্ষা সমাপনান্তে সমস্ত জীবন-ধারা থেকে এ্যালিনেটেড না হয়ে পড়ে। তারা যেন প্রাইমারী স্কুলের মাষ্টারীর উমেদারীতে পরিণত না হয়। শিক্ষান্তে তাদের সমাপ্ত জীবনের সঙ্গে ইনটিগ্রেট করে কৃষিক্ষেত্রে যে ব্রেকথ্রুর কথা আমরা ভাবি এই তরুণেরা তার যেন বাহন হয়। কৃষিক্ষেত্রে আমাদের যে দাবী তা যেন প্রতিফলিত হয়। গ্রামসেবকদের বুলিতে গ্রামের প্রযুক্তিবিদ্যা যাবে না, উন্নত প্রযুক্তি বিদ্যাকে গ্রামে ঢোকাতে হবে কৃষকদের সন্তানদের মস্তিস্ক দিয়ে। আমি

বারবার বলেছি যে আমরা একটা গুরুত্বপূর্ণ সময়ের মধ্য দিয়ে চলেছি। এন-এস-এস ওয়ার্ক এক্সপিরিয়েন্স নানাকিছু সরকার করেছেন কিন্তু শিক্ষাকে উৎপাদনমুখী করার যে চিন্তাধারা, শুধু উৎপাদন বৃদ্ধি নয়, সমস্ত পরিবর্তন না করে তার ভ্যালগারাইজেসান হচ্ছে। আমি আগেই বলেছি যে আমরা একটা গুরুত্বপূর্ণ সময়ের মধ্য দিয়ে চলেছি। আমাদের রাজ্যপাল বলেছেন যে তাঁর সরকার প্রাথমিক শিক্ষা ও স্বাক্ষরতাকে অগ্রাধিকার দিয়ে চলেছেন। স্বাক্ষরতার জন্য সরকার কি করছেন তা আমাদের অণুবীক্ষণ যন্ত্র দিয়ে দেখতে হবে। কিন্তু একটা বিষয় আমাদের জানা দরকার যে যে সমস্ত বে-সরকারী প্রতিষ্ঠান এই ক্ষেত্রে কাজ করে যাচ্ছেন তার মধ্যে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইসচ্যান্সেলারের সভাপতিত্বে গঠিত পশ্চিমবঙ্গ নিরক্ষতা দূরীকরণ সমিতি সর্বাগ্রগণ্য। কিন্তু এই ক্ষেত্রে আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের পৃষ্ঠপোষকতা থেকে তারা বঞ্চিত। শিক্ষামন্ত্রী মহাশয়ের আস্থা আছে সন্দেহজনক বিদেশী সংযোগ নিয়ে যে প্রতিষ্ঠান সেই পরিচালিত সেই ওয়েষ্ট বেঙ্গল সোস্যাল সার্ভিস লিগের উপর। সম্প্রতি সর্বভারতীয় মানচিত্রে পশ্চিম-বাংলার অবহেলিত স্থান নিয়ে অনেক আন্দোলন হয়েছে। এই রিজিওন্যাল ইমবেলেন্স ভারতের অন্যতম সবচেয়ে বড় বিপদ। রাজ্যের মধ্যেও যে আঞ্চলিক অসাম্য তাকে দূর করার কি চেষ্টা মন্ত্রিসভা করেছেন তা আমাদের জানা দরকার। শিক্ষার ক্ষেত্রে মুর্শিদাবাদ জেলা, মালদহ জেলা, ও পুরুলিয়া জেলা আজ অনগ্রসর। সেই অনগ্রসরতা দূর করবার জন্য কি কি ব্যবস্থা মাননীয় শিক্ষামন্ত্রী করেছেন? মালদহ জেলার জনসংখ্যার শতকরা ১৭·২ ভাগ মাত্র স্বাক্ষর ও মুর্শিদাবাদ জেলার জনসংখ্যার মাত্র ১৯·৬ ভাগ স্বাক্ষর করতে পারে। শিক্ষা প্রতিষ্ঠান ও ছাত্র সংখ্যার দিক থেকে উত্তরবঙ্গ ও মুর্শিদাবাদ জেলা বিশেষভাবে অবহেলিত। এই আঞ্চলিক অসাম্য দূর করার জন্য শিক্ষামন্ত্রী মহাশয় কি করেছেন তা আমরা জানতে চাই। আমরা ধরে নিয়েছিলাম শিক্ষামন্ত্রী হিসাবে পারফর-মেন্সের লিমিট হচ্ছেন শ্রীসত্য প্রিয় রায়। কিন্তু আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় তাঁর রেকর্ডকে ম্লান করে দিয়েছেন। আমরা দেখেছি বহুক্ষেত্রে সত্যপ্রিয়বাবুর আস্থা-ভাজন ব্যক্তিরাই হচ্ছেন বর্তমান শিক্ষামন্ত্রীর আস্থাভাজন।

[4-30—4-40 p.m.]

সত্যপ্রিয় রায়ের আমলে যে সমস্ত ব্যক্তি তাঁর আস্থাভাজন ছিলেন আমরা এখন দেখি আমাদের শিক্ষামন্ত্রীর তারাই হয়েছেন সন্দেহভাজন। যদি আমরা মধ্যশিক্ষা পর্ষদ্ খুঁজি, যদি আমরা বর্ধমান বিশ্ববিদ্যালয় খুঁজি, তাহলে আমরা দেখতে পাব বোর্ডের প্রশাসন একই চক্রের হাতে রয়ে গিয়েছে। আমি একটা উদাহরণ উপস্থিত করতে চাই। যে নন-এক্‌জিষ্টিং ছাপাখানাতে প্রশ্নপত্র ছাপার অর্ডার দেওয়ার পর প্রশ্নপত্র ফাঁসের একটা কারণ বলে ধরা হয়েছে, যেটাকে ভিজিলেন্স কমিশন নন-একজিসটিং বলে ঘোষণা করেছিলেন এবং এবারও সেই নন-একজিসটিং ছাপাখানাতে প্রশ্নপত্র ছাপতে দেওয়া হল এবং তার ফলে আমরা দেখতে পাচ্ছি মধ্যশিক্ষা পর্ষদের পরীক্ষা আরম্ভ হয়েছে এবং প্রশ্নপত্র ফাঁস হয়ে গিয়েছে, যে কথা আমি কয়েকদিন আগে উপস্থিত করেছিলাম। মধ্যশিক্ষা পর্ষদের যে সমস্ত কর্মচারী দুর্নীতির বিরুদ্ধে তদন্ত দাবী করেছিলেন, কোন পয়সা কড়ি চাননি, তারা বলে-ছিলেন এই ব্যাপারে তদন্ত হোক, কিন্তু হঠাৎ ক্লোজার ডিক্লেয়ার করা হল এবং গ্রেপ্তার করা হল, শুধু গ্রেপ্তার নয়, মিসাতে আটক করে রাখা হয়েছে। এই দৃষ্টান্তই আমি তুলে ধরে দেখাতে চাই। বোর্ডের বিকেন্দ্রীকরণ হচ্ছে, নূতন সিলেবাসের নাম করে, নানা সেমিনার হচ্ছে এবং বরাদ্দ টাকার চার-পাঁচগুণ বেশি ব্যয় হয়ে গিয়েছে। সরকারের কাছে অনুদান পাওয়া যাবে না জেনেও বোর্ডের বিকেন্দ্রীকরণের কাজ তড়িঘড়ি করা হল। এর পিছনে একটা কারণ বোর্ডের ফিক্সড তহবিলে রাখা টাকার অংক। সেটা স্মরণ করিয়ে দিতে চাই। বোর্ডকে দেউলিয়া করার যে চক্রান্ত বোর্ডের প্রেসিডেন্ট করছেন তা থেকে তাকে নিবৃত্ত করুন। আমি একথা বলতে চাই বোর্ডের প্রেসিডেন্টর পদ পশ্চিমবঙ্গের যে কোন বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলরের চেয়ে বিন্দুমাত্র কম নয়। এইরকম একটা

পদে ওইরকম লোককে রাখবেন না এবং বোর্ডের সভাপতির পদ থেকে তাকে সরান। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের রেজিষ্ট্রার হিসাবে তার কোন কৃতিত্বের কথা আমার জানা নেই। শুধু তাই নয় তার একাডেমিক কেরিয়ার সম্বন্ধেও আমরা জানি না। এই রকম লোক মধ্যশিক্ষা পর্ষদের সভাপতির পদে অধিষ্ঠিত রাখা আমরা শিক্ষাজগতের কলঙ্ক বলে মনে করি। আমাদের শিক্ষামন্ত্রী সংস্কৃত কলেজে অহিন্দু ছাত্রদের ভর্তির ব্যবস্থা করেছেন, আমাদের শিক্ষামন্ত্রী দার্জিলিংয়ের সারদেশ্বরী গার্লস কলেজে নেপালী ভাষাকে মিডিয়াম করেছেন--এগুলো নিশ্চয়ই ভাল কাজ করেছেন। কিন্তু একটা বিষয় আমাদের শিক্ষামন্ত্রী এবং সরকার ছুঁতে পারছেন না। এটা হচ্ছে পরীক্ষা। এই পরীক্ষা বিষয়ে আমাদের যে ১৭ দফা কর্মসূচী তাতে আমরা ঘোষণা করেছিলাম, আমরা পরীক্ষা সংস্কার করবো। তিন বছর আগে অধ্যাপক সমিতির পক্ষ থেকে জানিয়েছিলাম একটা উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিশন নিয়োগ করা হোক যারা সর্বস্তরের পরীক্ষা সংস্কার সম্পর্কে একটা রিপোর্ট দেবেন এবং তারই ভিত্তিতে ১৯৭২ সাল থেকে পরীক্ষা সুরু হবে। কিন্তু ১৯৭৪ সাল পর্যান্ত সেই বিষয়ে শিক্ষামন্ত্রী নীরব। মধ্যশিক্ষা পর্ষদের পরীক্ষা তাড়াতাড়ি করার জন্য তড়িঘড়ি পড়ে গেলো, কিন্তু অন্য পরীক্ষা সম্বন্ধে কোন কিছুই হল না। এর পিছনে নিশ্চয় একটা চক্র আছে যাদের উদ্দেশ্য মধু আহরণ এবং এর প্রতিফলন আমরা প্রশ্নপত্র ফাঁসের মধ্য দিয়ে দেখতে পাই। এবং আরও অনেক কিছু আছে--সময়ের অভাবে আমি তত বলতে পারছি না। আমি শুধু এইটুকু শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করবো যে তিনি ১৯৭৪-৭৫ সালের জন্য একটা শপথ বাক্য এই বিধানসভায় ঘোষণা করুন যে কি বিশ্ববিদ্যালয়ে কি মাধ্যমিক শিক্ষা পর্ষদের পরীক্ষার যে সময়ে হবার সেই সময়ে হবে এবং পরীক্ষার ফল যে সময়ে বের হবার সেই সময়ে বের করা হবে এবং তার জন্য সরকার পক্ষ থেকে ব্যবস্থা অবলম্বন করুন। রাজ্যের শিক্ষাজগতে একটা স্থায়ী অশান্তি চলছে। সর্বস্তরের শিক্ষক এবং শিক্ষাকর্মীরা বহুদিন যাবৎ তারা সংগ্রাম করছে। মূল্যবৃদ্ধি ও মুদ্রাস্ফীতি শিক্ষকজীবনে কি অভিশাপ এনে দিয়েছে তা আজকে আর বলবার নয়। আমি এই কথা বলতে চাই যে সেই সর্বস্তরের শিক্ষক এবং শিক্ষাকর্মীরা আজকে শ্রমজীবী জনগণের সঙ্গে একসাথে দাঁড়িয়ে লড়াই করছে। যে দুটি পদ্ধতির জন্য সরকারের টাকা লাগে না-- তা হচ্ছে মাথলি পে প্যাকেট আর সরকারী বেতন ও ভাতা যাতে ট্রেজারী থেকে সরাসরি শিক্ষকসমাজের কাছে পৌঁছায়। এই দুটি ব্যাপার নিয়ে দীর্ঘদিন তারা সংগ্রাম করছে, দীর্ঘদিন ধরে বিক্ষোভ জানাচ্ছে। কিন্তু শিক্ষামন্ত্রী নিজে শিক্ষক হয়েও কোন সহযোগিতা কোন সদিচ্ছা তাঁর কাছ থেকে পেলাম না। তাই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে শিক্ষামন্ত্রীর বিভাগে চতুর্থ শ্রেণীকে অবৈতনিক করে দেওয়া ছাড়া আর কোন কৃতিত্বের কথা আমি এই অল্পসময়ের মধ্যে যা পড়েছি তাঁর বক্তব্য রাখা বইতে আর অন্য কিছু পেলাম না। এবং সরকারের নোটিফিকেসন সত্ত্বেও অনেক জিনিস ইমপ্লিমেনটেড হচ্ছে না এবং আমরা জানি যে শিক্ষামন্ত্রী সত্যিই তাঁর আমলাদের দিয়ে কোন কাজ করাতে পারছেন না। একশ্রেণীর মধ্যশিক্ষা পর্ষদের কর্মচারী যারা আন্দোলন করছে সেই আন্দোলন ভাঙ্গার কাজে লাগাতে পারেন--এছাড়া আর কিছুই করাতে পারেন না। বছরের পর বছর অধ্যাপকদের ফিক্সেসন হয় না। শিক্ষা দপ্তরকে তাঁরা এ বিষয়ে সহযোগিতা করতে চান। কিন্তু এ বিষয়ে তাঁদের কোন সহযোগিতা নেয়া হয়নি। জাতীয় মুক্তি আন্দোলনের যে নব পর্য্যায়ের মধ্য দিয়ে আমরা চলেছি আমাদের অর্থনৈতিক স্বাধীনতাকে সম্পূর্ণ করার-- যে সংগ্রাম জনগণ করছেন যার কিছু কিছু প্রতিফলন আমরা দেখতে পাচ্ছি ভারত সরকারের পররাষ্ট্র নীতিতে জাতীয় অর্থনীতির বিন্যাসে সমাজতান্ত্রিক দেশগুলির সঙ্গে ক্রমবর্ধমান অর্থনৈতিক সংযোগ--আমাদের শিক্ষাক্ষেত্রে তার প্রতিফলন কোথায়? এই শিক্ষাজগতে সি, আই, এ-র অনুপ্রবেশ সবচেয়ে বেশী। সে সম্পর্কে সাবধানতা অবলম্বন কোথায়। যখন নূতন যুগের উপযোগী শিক্ষাব্যবস্থার জন্য সারা ভারত জুড়ে আন্দোলন চলছে যখন দিল্লীতে বিভিন্ন মার্কিনী ফাউন্ডেশনের দরজার তালা খুলতে সুরু করেছে তখন আমাদের শিক্ষামন্ত্রী জ্ঞাতসারে হোক আর অজ্ঞাতসারেই হোক শিক্ষার দরজা খুলে দিয়েছেন। এই মার্কিনী কায়েমী স্বার্থের সেবকদের কাজে শিক্ষাজগতের দরজা খুলে দিয়েছেন। তাই আমি তাঁকে অনুরোধ করবো যে এইসব সি, আই, এ-দের তিনি যেন কোন রকম পৃষ্ঠ-পোষকতা দেখাবেন না।

[4-40—4-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে আঞ্চলিক বৈষম্য দূর করবার জন্য, নিরক্ষরমুক্ত দেশ গড়ার জন্য, মধ্যশিক্ষাকে উৎপাদনমুখী করে গড়ার জন্য এবং শুধু ক্রাফ্‌ট ওরিয়েন্টেড নয়, সেইভাবে পাঠ্যক্রম নতুন বিন্যাস করবার জন্য সারা ভারত জুড়ে যে আন্দোলন চলছে, যে শিক্ষাআন্দোলন গড়ে উঠেছে, আমাদের শিক্ষামন্ত্রী, সরকার তার শরিক হোন, এই দাবী মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সরকারের কাছে করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্বশেষে আমি এই কথা বলতে চাই যে পশ্চিমবাংলার জনসংখ্যার বৃহত্তর অংশ আজকে শিক্ষার আলো থেকে বঞ্চিত। আমাদের আদিবাসী জনগণ সিডিউল্ড কাষ্ট এন্ড সিডিউল্ড ট্রাইবসের মেয়েরা সমাজে সবচেয়ে অবহেলিত, সবচেয়ে বঞ্চিত, সরকার পক্ষ থেকে এদের দিকে দৃষ্টি দেওয়া হচ্ছে না বলে আমি মনে করি। আমাদের আদিবাসী জনগণ তাদের ভাষা ও সংস্কৃতির জন্য লড়াই করছেন। নেপালী ভাষাকে কেন্দ্র করে হিমালয় অঞ্চলে একটা প্রচন্ড লড়াই চলছিল, কিন্তু সাঁওতালী ভাষার জন্য সরকার কি করছেন সেটা আমাদের জানা নেই। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু এইটুকু বলতে চাই সবচেয়ে যারা বঞ্চিত তাদের স্বার্থকে জাতির প্রধান স্বার্থ হিসাবে তুলে ধরে অগ্রসর হতে না পারলে সমাজতন্ত্রের বুলি এবং গরিবী হঠাও বুলি পিছনে সেই প্রতিক্রিয়াশীল, কায়েমীস্বার্থ, দুর্নীতিপরায়ণ সেই শিক্ষাব্যবস্থাকেই বজায় রাখার প্রচেষ্টা হবে। তাই আমরা চাই যে এই শিক্ষাব্যবস্থাকে সম্পূর্ণভাবে ভেঙ্গে ফেলতে হবে, আমরা ষ্ট্রাকচারাল চেঞ্জ চাই এবং আমাদের ইংরাজ আমল থেকে যে শিক্ষাব্যবস্থা চলে আসছে তার বিন্দুমাত্র পরিবর্তন নেই, হয়ত অনেক টাকা খরচ করেছেন, এখানে আধটু ওখানে একটু সংস্কার করছেন, কিন্তু আজকে যে সিচুয়েসনের মধ্যে আমরা এসে দাঁড়িয়েছি, তাতে ঐ একটু জোড়াতালি, একটুখানি সংস্কার করে কিছুতেই এগোন যাবে না। তাই আমরা চাই শিক্ষায় গণতান্ত্রিক প্ল্যান এবং চাই এ্যাকাডেমিক প্ল্যান, যা শুধু প্রোডাকসনেই বাড়াবে না, সঙ্গেসঙ্গে সমাজকে পরিবর্তনের দিকেও নিয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কোন্ পর্যায়ে এসে দাঁড়িয়েছি? সামগ্রিক শিক্ষাব্যবস্থার সামনে আজ একটা চ্যালেঞ্জ এসে দাঁড়িয়েছে সেই চ্যালেঞ্জ হচ্ছে হয় পরিবর্তন, না হয় ধ্বংস হয়ে যাবে—এই ষ্ট্যাটাসকো বজায় রেখে যা চলে আসছে তার উপর জোড়াতালি দিয়ে একটু সংস্কার করে এইভাবে যদি আমাদের সরকার, শিক্ষামন্ত্রী বলতে চান, যে চ্যালেঞ্জ শিক্ষাজগতের উপর এসে দাঁড়িয়েছে সেই চ্যালেঞ্জের মোকাবিলার দিকে যদি না যান তাহলে যে চ্যালেঞ্জের সামনে আমরা এসেছি তার মূলকথা হল হয় পরিবর্তন না হয় ধ্বংস এবং এই পরিবর্তন ও ধ্বংসের মধ্যে দুটোর একটাকে আপনাকে বেছে নিয়ে তার মোকাবিলা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সঙ্গে সঙ্গে আপনাকে বলতে চাই এখানে অনেক ফিরিস্তি আছে, অনেক কথা বলা হয়েছে, অনেক টাকার কথা বলা হয়েছে, কমিটির কথা বলা হয়েছে। কিন্তু আজকে যে অবস্থা দাঁড়িয়েছে তার তুলনায় এটা কিছুই নয়, যেটুকু প্রগতিশীল পরিবর্তন দিচ্ছেন। আজ কিন্তু প্রতিক্রিয়াশীল শক্তি বসে নেই, কায়েমী শক্তি বসে নেই, তাঁরা যেভাবে কাজ চালিয়েছে তাতে করে সম্পূর্ণ ধ্বংস করে আপনার ঐ প্রগতিশীল কাজকে নষ্ট করে দিচ্ছে। আপনি যদি ষ্ট্রাকচারাল চেঞ্জের কথা না ভাবেন, যে চেঞ্জের কথা আমি খুব কম সময়ের মধ্যে এই বই পড়ে দেখতে পাই নি—সেই চেঞ্জের একটি কথাও কিন্তু আপনার এই ভাষণের মধ্যে দেখতে পাই নি, যে কথা আমাদের ১৭ দফা কর্মসূচীতে ঘোষণা করেছিলাম। এবং যে ঘোষণা মারফৎ আমরা, আপনারা মিলে এই সরকার প্রতিষ্ঠিত করেছিলাম। সেই ঘোষণায় রয়েছে জনগণের পুনর্গঠনের চাহিদা অনুযায়ী শিক্ষা ও পরীক্ষা ব্যবস্থার সংস্কার সাধন করবেন, প্রতিক্রিয়াশীল ও সাম্প্রদায়িক মনোভাবাপন্ন ভাবাদর্শক বর্জন করবেন, শেষকালে মাতৃভূমির সব জনগণের ভাবাদর্শকে স্থাপন করবেন—তার কোনরকম লাইন পর্যন্ত আমরা এই বইতে দেখতে পাচ্ছি না। এই রাজ্যে একটি শিক্ষা মঞ্জুরী কমিটি তৈরী করবেন যা নাকি হবে ইউ, জি, সি, প্যাটার্নে—ষ্টেট ইউ, জি, সি, যা ইউনিভার্সিটি কো-অর্ডিনেশন এবং মেনটিনেন্স অব ষ্ট্যানডার্ড, ডেভেলাপমেন্ট, সেই সম্পর্কে একটি কথা এখানে উল্লেখ দেখলাম না। গোটা রাজ্যে শিক্ষাবোর্ড গঠনের প্রতিশ্রুতি ছিল, যেটা আমরা শিক্ষক সমিতি থেকে বার-

বার দাবী করেছি সে কথার বিন্দুমাত্র উল্লেখ এর মধ্যে নেই। এইভাবে যদি আপ স্ট্রাকচারাল চেঞ্জের দিকে যেতে না পারেন তাহলে ঐ কায়েমীস্বার্থ যা ইংরাজ আম থেকে বজায় রয়েছে, যার বিন্দুমাত্র পরিবর্তন হয়নি সেই কায়েমীস্বার্থ, প্রতিক্রিয়াশীল শ এবং দুর্নীতির ব্যবস্থায় বজায় থাকবে। আপনি যেটুকু ভাল কাজ করছেন তাও এ ধ্বংস করে দেবে। আজকে শিক্ষাজগতের যে চ্যালেঞ্জ তার মোকাবিলার কোন ইঙ্গি আপনার ভাষণে আমি দেখতে পেলাম না। সেখানে স্ট্রাকচারাল চেঞ্জের কথা নেই বা মোকাবিলা করবার কোন প্রতিশ্রুতি নেই। সেইজন্য স্যার, আমি যে কাট মোশান এনে তা মুভ করে আমার বক্তব্য শেষ করলাম।

## Mention

**Shri Subrata Mukherjee (Katwa)** : With your kind permission, Sir.

স্যার, আপনার অনুমতি নিয়ে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিধানসভার মাধ্যমে মন্ত্রি সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এখানে যখন শিক্ষার ব্যাপারে গুরুত্বপূর্ণ আলোচ হচ্ছে ঠিক সেই সময় ১১২ জন শিক্ষক নয়, এক হাজার প্রাথমিক শিক্ষক পশ্চিমব প্রাথমিক শিক্ষক সমিতির নেতৃত্বে এসপ্লানেড ইস্টে কারাবরণ করেছেন।

**Mr. Deputy Speaker** : Previously one of the honourable members has alread mentioned about it in the House. So, kindly take your seat. Now I call upo Shri Bijoy Das.

**Shri Subrata Mukherjee (Katwa)** :

স্যার, এটা অন্য সমিতি। যাই হোক, আমি আপনার মাধ্যমে, স্যার, অনুরোধ জানা মাননীয় শিক্ষামন্ত্রীকে যে, তিনি যখন জবাব দেবেন তখন এঁদের দাবীদাওয়ার ব্যাপা যেন সুনিশ্চিত আশ্বাস দেন।

## Government Bills

**Shri Bijoy Das** :

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় ১৯৭৪-৭৫ সালের জ শিক্ষাখাতের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন ক কয়েকটি বক্তব্য রাখছি। স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী তাঁর বাজেট ভাষণে অনেক আশার কথা আমাদের শুনিয়েছেন। তিনি বলেছেন, পঞ্চম যোজনাকালে প্রাথমিক শিক্ষার উপর সমধিক গুরুত্ব দেওয়া হবে। তিনি বলেছেন, নতুন নতুন প্রাইমারী স্কুলকে মঞ্জুরী দি তিনি আমাদের দেশের হাজার হাজার ছেলেমেয়ের প্রাথমিক শিক্ষা পাওয়ার পথ প্রশস্ত করে দেবেন। তিনি আরো বলেছেন, নতুন নতুন জুনিয়ার হাই স্কুলকে গ্রহণ করবে এবং মঞ্জুরী দিয়ে উচ্চতর বিদ্যালয় রূপান্তরিত করবেন। এমন কি যে সব হতভাগ্য ছে ৭ম, ৮ম শ্রেণী পর্য্যন্ত পড়ে, পড়া করতে না পেরে অসময়ে স্কুল ছাড়তে বাধ্য হয়েছে তাদে জন্য নতুন নতুন শিক্ষাকেন্দ্র স্থাপন করবেন। স্যার, এসব খুব আনন্দের কথা সন্দে নেই, কিন্তু আমি বলব কেবলমাত্র স্কুলের সংখ্যা বাড়িয়ে দিলেই শিক্ষার অগ্রগতি এব উন্নতি সম্ভব নয়। স্যার, এই প্রসঙ্গে দুঃখের সঙ্গে একটি ঘটনার কথা জানাতে বা হচ্ছি। গত শনিবার যখন বাড়ী গিয়েছিলাম সেই সময় উচ্চ মাধ্যমিক যে পরীক্ষা চল তার একটা সেন্টারের খবরে জানলাম যে সেখানে একজন ইনভিজিলেটার একজন ছাত্র ধমক দিয়েছিলেন বলে সেই ছাত্রটি পকেট থেকে একটা ছুরি নিয়ে এগিয়ে এসেছিল তাঁ খুন করার জন্য। শুধু তাই নয়, সঙ্গে সঙ্গে আরো ১০ জন ছাত্র ঐ একইরকম ছুরি হা নিয়ে এগিয়ে এসেছিল। স্যার, এই যদি অবস্থা হয় তাহলে আমরা কোথায় আছি আমাদের শিক্ষাব্যবস্থা কোনদিকে এগুচ্ছে তা গভীরভাবে চিন্তা করার সময় এসেছে স্যার, আপনি জানেন, আজ সারাদেশ জুড়ে ছাত্র অশান্তি চলেছে। পরীক্ষার হলে টোকাটুকি

ইনভিজিলেটারদের হুমকি, ভীতি প্রদর্শন, অধ্যাপক ও শিক্ষকদের প্রতি অসৌজন্যমূলক ব্যবহার এসব কাজ সাধারণ ঘটনা হয়ে দাঁড়িয়েছে। এরজন্য অবশ্য স্যার, আমি কেবলমাত্র ছাত্রদের দায়ী করি না, আমাদের শিক্ষায়াতনগুলিও দোষমুক্ত নয়। আমরা দেখেছি, বিশ্ববিদ্যালয়ের পরীক্ষার ফল প্রকাশে অযথা মাসের পর মাস বিলম্ব হচ্ছে, শিক্ষায়াতনগুলি মাসের পর মাস বন্ধ থাকছে।

[4-50—5-00 p.m.]

আবার কোন কোন বিদ্যালয়ে অযথা মামলা মোকদ্দমায় ক্লাস-এর পর ক্লাস বন্ধ হয়ে যাচ্ছে। এই যদি বিদ্যালয়ের অবস্থা হয় তাহলে শিক্ষকরা পরীক্ষা হলে গিয়ে টোকাটুকি করবে এতে আর আশ্চয্যের কি থাকতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি আমরা সুষ্ঠু শিক্ষাব্যবস্থা রাখতে চাই তাহলে আমাদের শিক্ষায়াতনগুলিতে শিক্ষা চালু করবার জন্য উপযুক্ত পরিবেশে নিয়ে যেতে হবে। যদি সেইরকম ব্যবস্থা না করতে পারি তাহলে আমাদের সমস্ত চেষ্টা ব্যর্থ হয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি কর্নাটক প্রদেশে একটা স্কুল কমিশন তারা রিপোর্ট পেশ করেছেন। তারা সেখানে ইনসেনটিভ স্কীম চালু করেন এবং সেজন্য সরকার থেকে অভিনন্দন জানিয়েছেন। আমি আপনার কাছে অনুরোধ রাখছি, আমাদের পশ্চিমবাংলায় সেইরকমভাবে ইনসেনটিভ স্কীম চালু করা যায় কিনা সেটা চিন্তা করে দেখুন। সে সমস্ত স্কুল-এর ম্যানেজমেন্ট ভাল আছে, যেখানে এ্যাকাডমিক স্টানডার্ড খুব ভাল, সন্তোষজনক সেই সমস্ত স্কুলকে আরো ভাল এবং আরো উন্নত করার জন্য আপনি গভীরভাবে চিন্তা করে দেখুন এই ইনসেনটিভ স্কীম-এর মাধ্যমে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ১৯৭৪ সালের ১লা জানুয়ারী থেকে যে নুতন শিক্ষাবর্ষ চালু হচ্ছে এবং আমাদের দেশের সে সমস্ত একাদশ শ্রেণীর বিদ্যালয় ছিল সেগুলি দশম শ্রেণীর বিদ্যালয়ে রূপান্তরিত হচ্ছে, নূতন পাঠ্যক্রম চালু হচ্ছে এবং সেই পাঠ্যসূচীতে ফিজিক্যাল এডুকেশন এন্ড ওয়ার্ক এডুকেশন চালু হচ্ছে। আমার মনে হয় এই ফিজিক্যাল এডুকেশন এবং ওয়ার্ক এডুকেশন-এর সঙ্গে সঙ্গে মরাল এ্যান্ড স্পিরিচুয়্যাল এডুকেশন-এর প্রয়োজন আছে এবং আমাদের দেশের ছেলেমেয়েরা যাতে জাতীয়তাবাদে উদ্বুদ্ধ হতে পারে এবং যাতে তারা দেশের বিভিন্নমুখী সমস্যার সঙ্গে পরিচিত হতে পারে সেইরকমভাবে পড়াবার জন্য পাঠ্যসূচী রাখার প্রয়োজনীয়তা আছে। যেহেতু ওয়ার্ক এডুকেশন এবং ফিজিক্যাল এডুকেশনকে কমপালসারি করা হচ্ছে তখন প্রতিটি বিদ্যালয়ে টিফিন সিসটেম চালু করা অত্যাবশ্যক এবং মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাই যে তিনি যেন প্রতিটি মাধ্যমিক বিদ্যালয়ে মিডডে-মিল দেবার পরিকল্পনা গ্রহণ করেন।

**Shri Tuhin Kumar Samanta :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কুম্ভমেলা বলে একটা মেলা আছে। সেই কুম্ভমেলায় আমরা দেখি যে, কেউ কাঁদে, কেউ হাসে, কেউ খায়, আবার এমনও আছে যে যেখানে খায় সে সেখানেই মলমূত্র ত্যাগ করে। পশ্চিমবাংলার শিক্ষাজগত একটা কুম্ভমেলা। মাননীয় শিক্ষামন্ত্রী বোধহয় সেই কুম্ভবেলার হয় মহাযোগী না হয় মহাভোগী। মহাযোগী বললাম এই কারণে যে হয় তিনি ধ্বংসের জন্য সাধনা করছেন আর না হয় সৃষ্টির জন্য সাধনা করছেন। হয় ধ্বংসের জন্য না হয় সৃষ্টির জন্য। মাননীয় শিক্ষামন্ত্রীকে আমি বলতে চাই—আমি কুম্ভমেলার দৃষ্টান্ত দিলাম কেন, মাননীয় শিক্ষামন্ত্রী, তিনি কি বলতে পারবেন? পশ্চিমবঙ্গে একটা শিক্ষানীতি যে শিক্ষানীতি সর্বসাধারণ মানুষের উপযোগী—আমি খুব আনন্দ পেয়েছি যখন প্রাথমিক শিক্ষাকে অবৈতনিক শিক্ষা বলে ঘোষণা করা হয়েছে গত বছরের বাজেট অধিবেশনে। আমি শিক্ষা বাজেটের সময় বলেছিলাম সেজন্য অভিনন্দন জানাই। কিন্তু সেটাইতো শেষ নয়। একটা শিশুর কথা চিন্তা করুন। একটা শিশুকে যদি বেশী কোরামাইন বা বেশী গ্লাক্সো খাওয়ালে বা না খাওয়ালে সে রিকেট হয়ে যায়। প্রাথমিক শিক্ষারও সেই অবস্থা। কি কোরামাইন দিচ্ছে বা কি গ্লাক্সো খাচ্ছে, সে ঐ একই অবস্থায় পরিণত হচ্ছে। মাধ্যমিক শিক্ষায় আসন। কখনও তার হাত কেটে ছোট

কব্জর দেওয়া হচ্ছে, কখনও পা কেটে ছোট দেওয়া হচ্ছে। আবার কখনও বলা হচ্ছে যে হাত জুড়ে দাও। আবার কখনও বলছি, যে হাতটা বাদ দেওয়া হয়েছে সেই হাতটা জুড়ে দেওয়া ভাল। ছাত্ররা মৃত্যুমুখে পর্য্যবসিত হয়েছে। শুধু ছাত্রসমাজকে বা শিক্ষক সমাজকে দায়ী করলে চলবে না। মাননীয় শিক্ষামন্ত্রী হয়ত বারবার বলবেন যে আমরা সহযোগিতা চাইছি। আমি অভাব, অভিযোগ, অনটন, দুঃখ, দৈন্য, ক্রন্দন ইত্যাদি সেসব বলতে চাই না। শিক্ষাজগতে যেটা প্রথম এবং প্রধান জিনিষ—শিক্ষাক্ষেত্রে যদি দুর্নীতি ঢোকে, শিক্ষাক্ষেত্রে যদি অসত্যতা ঢোকে, শিক্ষাক্ষেত্রে যদি মিথ্যা ঢোকে, শিক্ষাক্ষেত্রে যদি রাজনৈতিক প্রবেশ ঘটে তাহলে শিক্ষাজগত কোনদিনই ঠিক থাকতে পারে না এবং সেই শিক্ষাব্যবস্থা অন্ধকারে পর্য্যবসিত হতে বাধ্য। আমি বর্ধমান বিশ্ববিদ্যালয়ের একটা ইনসিডেন্ট আপনার কাছে বলি এবং আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীকে বলি,— কখনও শুনেছেন যে একটা ছাত্র ৫টি পরীক্ষা দিচ্ছে? অনার্স দিচ্ছে, এম,কম দিচ্ছে, বি,এড দিচ্ছে, লাইব্রেরী সাইন্স দিচ্ছে— একসঙ্গে একটি ছাত্র ৫টি পরীক্ষা দিচ্ছে বর্ধমান বিশ্ব-বিদ্যালয়ে। আপনি শুনেছেন কখনও যে একটা বিশ্ববিদ্যালয়ের জুলজি ডিপার্টমেন্ট-এ ১৯টা ছেলে পরীক্ষা দিয়েছে এবং তার মধ্যে ১৮টি ছাত্র ফার্ষ্ট ক্লাস পেল। তার মধ্যে একজন ফার্ষ্ট ক্লাস পায়নি, সে বোধহয় দল করতে পারেনি, বাঁচামরা কমিটি করতে পারেনি। বোটানি ডিপার্টমেন্টে ২৪টি ছাত্র পরীক্ষা দিয়েছে, তারমধ্যে ২৩টা ছাত্র ফার্ষ্ট ক্লাস, একটা ফার্ষ্ট ক্লাস নয়। এইরকম আরও অনেক দুর্নীতির কথা আমি আমাদের শিক্ষামন্ত্রীকে বলেছি। আপনি এইরকম কোন দুর্নীতির কথা শুনেছেন কি? ৪০ পারসেন্ট কোন ছাত্র পেয়ে, রিসার্চ করার সুযোগ পায় কি না? ৪০ পারসেন্ট পেয়ে কোন রকমে এম,এ পাশ করে তারা রিসার্চ করছে এবং বর্ধমান বিশ্ব-বিদ্যালয় তাকে ৩০০ টাকা করে গ্রান্ট দিচ্ছে। আমিও ছাত্র ছিলাম, কিন্তু এই জিনিস কখনও শুনিনি। কোনদিন শুনিনি যে ৩৪ পারসেন্ট পেয়ে পাশ করে বর্ধমান বিশ্ব-বিদ্যালয়ে ভর্তি হচ্ছে। দুর্নীতির কথা মাননীয় শিক্ষামন্ত্রীকে আমি বলেছি—ডাঃ এস, বি, চৌধুরী ছিলেন, বর্ধমান বিশ্ববিদ্যালয়ে, তাঁকে সরিয়ে দেওয়া হ'ল, সুবিধা হচ্ছিল না তিনি ছিলেন বলে। পি, এম, ভাদুড়ী একজন বিখ্যাত অধ্যাপক ছিলেন, তিনি একটা ডিপার্ট-মেন্টেকে পরিচালিত করছিলেন, তিনি একজন বিখ্যাত বৈজ্ঞানিক বলা চলে, তাঁকে সরিয়ে দেওয়া হ'ল। প্রশাসনিক দুর্নীতির কথা শুনুন, আজকে একে চাকরি দেওয়া, ওকে চাকরি দেওয়া, এইগুলো সব হচ্ছে, তার উপর একে প্রমোশন দেওয়া ওকে প্রমোশন দেওয়া এইগুলো তো চলছেই। আমি একটা কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষা-মন্ত্রীকে জানাতে চাই শিক্ষাসম্বন্ধে বলার আমাদের কিছু নেই। শিক্ষকদের দাবীর কথা বলুন, ছাত্রদের দাবীর কথা বলুন, ছাত্র অসন্তোষের কথা বলুন, আজকে কোন্ পর্য্যায়ে গিয়ে পৌঁচেছে, এটাকে যদি রিঅরগানাইজ না করতে পারা যায়, শিক্ষাসম্বন্ধে যদি নূতন করে চিন্তা করতে না পারা যায় তাহলে তো এটা নৈরাজ্যে পরিণত হবে। যে কেউ স্কুল করছে যে কেউ স্কুলে ঢুকছে, যে কেউ স্কুল থেকে বেরিয়ে যাচ্ছে, পরীক্ষার হলে পরীক্ষক নেই। খাতা দেখা হয় কি না জানি না, যে কেউ যাচ্ছে নোটবই নিয়ে গিয়ে টুকে দিয়ে আসছে, এই অবস্থার মধ্যে দিয়ে আজকে শিক্ষামন্ত্রীকে এই কারণে বলছিলাম, তিনি ধ্বংসের হাত থেকে শিক্ষাজগতকে বাঁচান। তা না হলে এই শিক্ষাজগত ছেড়ে দিয়ে যান। তাঁর কাছে আমি আপনার মাধ্যমে জানাই, দুর্যোধন যুদ্ধক্ষেত্রে ভীমের সঙ্গে যুদ্ধ করতে এসেছিলেন, কিন্তু উরু ভঙ্গ হওয়ার জন্য শেষকালে পঞ্চত্ব প্রাপ্ত হয়েছিলেন। শিক্ষামন্ত্রীকে আপনার মাধ্যমে বলতে চাই শিক্ষাজগতের এই অবস্থা আজকে প্রাইমারী স্কুলে ছাত্র নেই, এমন অনেক জায়গা আছে। নূতন প্রাইমারী স্কুল বোর্ড হয়েছে, আমি গ্রামের দিকের কথা বলছি,—দুঃখের কথা, অভিভাবকরা আজকে চিন্তায় পড়েছেন। ছাদ নেই, কিছু নেই, হঠাৎ স্কুল রেকমেন্ডেশন হয়ে গেছে, আমার কেন্দ্র মন্তেশ্বরে আমি দেখেছি, কোন স্কুল নেই, রাতারাতি হয়ে গেল প্রাইমারী স্কুল। অবাক হয়ে বলেছি ডি, আই ,অফিসে একটা স্কুল দীর্ঘদিন ধরে চলে আসছে, হঠাৎ শুনলাম আঁর একটা নূতন স্কুল হয়ে গেল, অবাক কান্ড। আজকে শিক্ষাজগতের এই দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে গেলে, আসুন সকলে এক-সঙ্গে লড়াই করি, শুধুমাত্র একটা ফতোয়া ঝেড়ে দিলাম, একটা সার্কুলার ছেড়ে দিলেই

চলে না, শিক্ষকদের দাবীর কথা চিন্তা করতে হবে, ছাত্রদের দাবীর কথা চিন্তা করতে হবে শিক্ষকদের মধ্যে দুর্নীতি বন্ধ করতে হবে, ছাত্রদের মধ্যে দুর্নীতি বন্ধ করতে হবে, তবেই আমরা আগামী দিনে শিক্ষাজগতকে পরিষ্কার করতে পারবো। এই বলে আমি আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Manoranjan Halder :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী আজকে যে বাজেট ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। শিক্ষাখাতে প্রায় ১০০ কোটি টাকার বেশী বরাদ্দ করা হয়েছে, সেইজন্য আমি একজন বিধানসভার সদস্য হিসাবে মাননীয় শিক্ষামন্ত্রীকে অভিনন্দিত করছি। কিন্তু এই ডিপার্টমেন্টের যে গুরুত্ব, সেই অনুযায়ী এই টাকা এমন কিছু বেশী নয়, এটা আমি দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই এটা দেখেছেন আজকে শিক্ষামন্ত্রী যে বাজেট এখানে রেখেছেন সেটাকে ওয়ার্ক এডুকেশন বেসিসে করা হয়েছে। অর্থাৎ যে শিক্ষার ফলে অদূর ভবিষ্যতে একটা ছাত্র নিশ্চিতভাবে সমাজের সঙ্গে সামঞ্জস্য বিধান করবার জন্য শিক্ষা পায় এবং নিশ্চিতভাবে সে অদূর ভবিষ্যতে বেকার সমস্যার যে জ্বালা, সেই জ্বালা দূরীভূত হবে বলে আমি মনে করি। সেইজন্য আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে অভিনন্দিত করছি।

[5-00—5-10 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই যে শিক্ষাব্যবস্থা চালু আছে এই শিক্ষা ব্যবস্থায় নিশ্চিতভাবে বলতে পারি এই শিক্ষা একটা পবিত্র ছেলেকে কেরানী অথবা স্কুল মাস্টার তৈরী করে। আজকে দিনে এই শিক্ষাব্যবস্থা সমাজের কল্যাণকর হতে পারে না। যার ফলে বর্তমান ছাত্রদের মধ্যে টুকে পাশ করার একটা প্রবণতা এসেছে এবং এটা আমি প্রমাণ করে দিতে পারি, যেমন আমি একটি কলেজের লেকচারার, সেই কলেজে পরীক্ষা চলছিল, তা কলেজের প্রিন্সিপাল বলেছিলেন যে, ভাই তোমরা টোকাটুকি করো না, আমি তোমাদের সবাইকে মোটামুটি নম্বর পেলে এলাও করে দেব। আমি সেখানে গার্ড দিচ্ছিলাম, আমি দেখলাম একটি ছাত্র টুকে পরীক্ষা দিচ্ছে, তা আমি তাকে বললাম যে, প্রিন্সিপাল বলা সত্ত্বেও তুমি টুকছ কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, লজ্জার কথা, কি বলব সে ছেলেটি উত্তর দিল, আপনারা তো এখানে এলাও করে দিলেন, কিন্তু ইউনিভার্সিটিতে গিয়ে যখন পরীক্ষা দিতে হবে তখন আপনি থাকবেন, তাই এখন থেকে অভ্যস্ত হয়ে নিচ্ছি এবং রেডি হচ্ছি কিভাবে টুকে পাশ করতে হয়। আজকে মাননীয় মন্ত্রিমহাশয় ওয়ার্ক এডুকেশনের ব্যবস্থা করছেন, সমাজের যে সকল সমস্যা আছে সে সমস্যাগুলি সমাধানের জন্য এই ব্যবস্থা অবলম্বন করতে হবে, এবং তার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমরা ইলেকশনের সময় ইলেকশান ডায়াসে দাঁড়িয়ে বার বার আমাদের ১৭ দফা কর্মসূচীর কথা ঘোষণা করেছি, এই ১৭ দফার মধ্যে একটা বড় কর্মসূচী, ক্লাশ এইট পর্যন্ত ফ্রি এডুকেশনের কথা ছিল। এবং আমরা নিশ্চিতভাবে জানি যে এ নিয়ে ছাত্রসমাজ এবং যুবসমাজ বহুবার দাবী জানিয়েছে যে ক্লাশ এইট পর্য্যন্ত ছেলেমেয়েদের শিক্ষা ব্যবস্থা অবৈতনিক করতে হবে। আমরা আশা করেছিলাম যে এই বাজেটের মধ্যে সে কথার উল্লেখ থাকবে, কিন্তু দুঃখের বিষয় আমরা আজকে এই ব্যয়বরাদ্দের মধ্যে সে ব্যবস্থা দেখতে পাচ্ছি না। তাই আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি এ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গ্রামবাংলার যে ডেফিসিট স্কুলগুলি আছে সেগুলি গভর্ণমেন্ট গ্রান্ট পায়, সেগুলি তারা ৩ মাস, ৬ মাস অন্তর পায়, এই বিষয়ে তাই আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ রাখব যে এই গ্রান্ট ডেফিসিট স্কুলগুলিকে যাতে মাসুলী দেওয়া যায় এবং তারা যাতে সেই মত টাকা পায় তার ব্যবস্থা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারপর আমরা প্রাইমারী এডুকেশনের জন্য বর্তমানকালে যে সমস্ত টিচার

রিক্রুট করেছি, তা প্রাথমিক শিক্ষাব্যবস্থার দিক দিয়ে অনেক বেশী হয়ে গিয়েছে। আমি একটি জেলার এডভাইসারি বোর্ডের মেম্বার আমি সেখানে দেখেছি টিচার রয়েছে দেড় হাজার, দু-হাজার অথচ সেখানকার ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডে বা ডি,আই, অফিসে কোনরকম স্টাফ নেওয়া হয়নি। এরজন্য এখন পর্য্যন্ত দেখতে পাচ্ছি নতুন শিক্ষক যারা রিক্রুট হচ্ছেন তাদের কাজের ক্ষতি হচ্ছে। সেইজন্য সেখানে যাতে উপযুক্ত সংখ্যক কর্মচারী নিয়োগ করা হয় এবং সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করা হয়। আর একটা বিষয় আমি উল্লেখ করতে চাই, সেটা হচ্ছে সোসিয়াল এডুকেশন সম্বন্ধে, সেটা হচ্ছে, গ্রামে যেসব রুরাল লাইব্রেরীর কথা বলা হচ্ছে কিন্তু রুরাল লাইব্রেরীর এডমিনিস্ট্রেশন-এর আইন-কানুন কি আছে তা আমরা জানিনা। আমরা একটি বিষয় নিয়ে শিক্ষাদপ্তরে এবং মন্ত্রি মহাশয়ের কাছেও আবেদন জানিয়েছি, বিষয়টি হচ্ছে আমাদের গ্রামে একটি লাইব্রেরী আছে, সেই লাইব্রেরীর সেক্রেটারীর বিরুদ্ধে আমাদের অনেক অভিযোগ আছে, এবং সে অভিযোগগুলি আমরা ডি,এস,ও-র কাছে জানিয়েছি, তিনি বলেছেন সেক্রেটারীর বিরুদ্ধে যদি কোন বক্তব্য থাকে এবং সে যদি অন্যায় করে থাকে তাহলে লাইব্রেরী ক্যানসেল হয়ে যেতে পারে কিন্তু সেক্রেটারীর বিরুদ্ধে কোনরকম অনাস্থা আনা যাবে না। আমরা জানি না, এক্ষেত্রে কি ব্যবস্থা আছে। আজকে যখন সোসিয়াল এডুকেশন সম্বন্ধে বাজেটে এত টাকা খরচ করা হচ্ছে তখন সেখানে একজন সেক্রেটারী খার বিরুদ্ধে অভিযোগ রয়েছে তার বিরুদ্ধে কোনরকম একশান নেওয়া যাচ্ছে না।

(এই সময় লাল আলো জ্বলে)

**Shri Abdur Rauf Ansari** : Mr. Deputy Speaker, Sir, it is a fact that under the United Front Government all the sectors of life were badly damaged and ruined and this important sector of the human society which is called education was also not spared. The educational sector was also badly damaged and created great frustration in the minds of the citizens, students, guardians and the people of the country. They never expected that they would have the days which they are witnessing today. Sir, within a short period the present Government has changed the tide of the weather and in all sectors they have brought a sense of confidence in the minds of the people of West Bengal. Similarly they have created a sense of confidence in the field of education also under the leadership of the Education Minister. Sir, the time allotted to me is very short and therefore, I will centralise my speech to the Madrasah Education Board of which I am the President. As the President of the Board I have got very intimate knowledge about its functioning and its administration in internal affairs. Sir, the Madrasah Education Board for the last 23 or 24 years was a paralysed body. It was left with all sorts of corruptions and evils. It could not give the desired result to the people of West Bengal. It could not deliver the goods which the people of Bengal expected from this Madrasah Board. They totally lost all hopes, and so the Government came forward to rescue the people. The Government's first step was to reconstitute the body. It has now been reconstituted and its life is only about 10 or 102 months. Within this short period, Sir, this Board has achieved remarkable success. The first and foremost success which has been reaped is the elimination of corruption from the Madrasah Board. It has created a sense of expectation, hope and inspiration in the minds of the people of West Bengal in the districts and the suburbs and villages. Within a period of ten months and a half the Government has given recognition to more than 80 Madrasahs after the recommendations of the Madrasah Board and by this they have helped the existence of those Madrasahs and have given opportunities of employment to hundreds of people who are in the villages and running these Madrasahs. Sir, it is, of course, advancing towards its goal but there are some obstacles also. One of the impediments is that it has got no office of its own. The Board is functioning in the Calcutta Madrasah. The Principal's office is the office of the Board and therefore the Board cannot discharge its functions and duties properly and successfully. I know the Hon'ble Education

Minister is aware of the fact that there is enough space within the land of the Calcutta Madrasah where buildings can be constructed and office can be built to accommodate the Board's office. Secondly, I have to state, Sir, that the Board is to function under a limitation, and under the rules its function is purely recommendatory.

[5-10—5-20 p.m.]

It should be empowered to make final decisions which would be forwarded to the Education Department for implementation. Quota for Madrasas of all categories as fixed by Government should be communicated to the Board which alone should have the authority to grant affiliation to Madrasas and its decision should be binding. The Board has also made recommendations in this connection. Of course, we are very happy, people are happy for the achievements and the steps taken by the Education Minister and the Education Department for the development and improvement of Madrasas in the various districts of West Bengal. I must thank them for what they have done, but there are still things to be done. And one of the important things—I hope the Hon'ble Minister will look into my request —is the Fazil Examination in Senior Madrasa. Sir, Calcutta University has recognised this Examination and a student passing the Fazil Examination can join the Pre-University Classes. This Examination is treated as equivalent to the School Final Examination. I, therefore, request the Government and the Education Minister to issue necessary instructions to the departments concerned that in primary schools when teachers are recruited, these Fazils of the Senior Madrasa should be treated as having the requisite qualification and should be eligible for appointment.

Another important point is regarding the Mohsin Fund. Lakhs and lakhs of rupees have been accumulated in this Fund. Sir, this is a Trust which was created before the independence of the country and we heard that there were some obstacles in appropriation of West Bengal's share when East Pakistan was there. Anyhow, we have now Banga Bandhu as the Prime Minister of Bangladesh and I would request the Hon'ble Minister to move in the matter and settle the issue so that West Bengal's share which runs into lakhs and lakhs of rupees, lying idle, may be utilised for the welfare of the poor students for whom this Trust was created.

With these few words I thank you, Sir, and support the demand of the Hon'ble Education Minister.

**Shri Rabindra Nath Karan :**
মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ আমরা এমন একটা সময়ে শিক্ষা সম্পর্কে আলোচনা করছি যে সময়ে পশ্চিমবঙ্গে শিক্ষাজগতে সর্বস্তরে একটা অস্থিরতা চলছে। আমি বিশেষ করে মাধ্যমিক শিক্ষা সম্পর্কে আলোচনা করতে চাই। আগে যে একাদশ শ্রেণীর শিক্ষা ব্যবস্থা প্রচলিত ছিল তার ওয়ার্ক লোড কমানর জন্য এবং সেই একাদশ শ্রেণীর শিক্ষা ব্যবস্থায় যে সিলেবাস ছিল তার চাপ কমানর জন্য এবং ছেলেরা সেই সিলেবাসকে গ্রহণ করতে পারে না বলে বর্তমান দশম শ্রেণী সাধারণ শিক্ষাব্যবস্থা প্রবর্তন করা হয়েছে। অবশ্য শিক্ষার প্রকৃত লক্ষ্যে পৌঁছানর জন্য, শিক্ষাকে কর্মমুখী এবং বিজ্ঞানমুখী করার জন্য এই দশম শ্রেণীর সাধারণ শিক্ষাব্যবস্থা নিশ্চয়ই অভিনন্দনযোগ্য। কিন্তু দশম শ্রেণীর শিক্ষাব্যবস্থা চালু করতে গিয়ে কতকগুলি ত্রুটি লক্ষ্য করেছি, বিশেষ করে যে তিনটি ভাষা অন্তর্ভুক্ত করা হয়েছে সেই ভাষার বোঝা বহন করা ছেলেদের পক্ষে অসম্ভব। প্রথমে উল্লেখ করছি তিনটি ভাষার জন্য যে পিরিয়ড নির্দিষ্ট করা হয়েছে স্কুলসমূহে সেই পিরিয়ড যথেষ্ট নয় ছেলেদের পড়ানর পক্ষে। ইংরাজীর জন্য আগে হায়ার সেকেন্ডারী সিলেবাসে ২০০ নম্বর ছিল, এখন সেই জায়গায় করা হয়েছে ১০০ নম্বর, কিন্তু সিলেবাসে আকার একই রকমের আছে। যে চারটি পিরিয়ড নির্দিষ্ট করা হয়েছে এই চারটি পিরিয়ডের

মধ্যে বর্তমানে দশম শ্রেণীর ইংরাজী কোর্স সম্পূর্ণ করা সম্ভব নয় এবং এমন কোন মাধ্যমিক শিক্ষক নেই যিনি ৪টি পিরিয়ডের মধ্যে দশম শ্রেণীর ইংরাজী কোর্স ফিনিস করতে পারেন। তারপর থার্ড ল্যাংগোয়েজের ক্ষেত্রে সংস্কৃত ছাড়া আরও অনেক ক্লাসিক্যাল ল্যাংগোয়েজ রয়েছে এবং সেখানে আমরা দেখছি সংস্কৃত ছাড়া যে সমস্ত ক্ল্যাসিক্যাল ল্যাংগোয়েজ রয়েছে তার বই ছাপা হয় না এবং তার জন্য উপযুক্ত শিক্ষক পশ্চিমবাংলায় নেই। হিন্দী শিক্ষার ক্ষেত্রে দেখেছি পশ্চিমবাংলায় শতকরা ১০টি স্কুলে হিন্দী শিক্ষক নেই। যদি দুটি ল্যাংগোয়েজের উপর গুরুত্ব দেওয়া হোত তাহলে অন্যান্য বিষয়ের উপরেও গুরুত্ব পড়ত এবং ছেলেরা ভাল করে লেখাপড়া করত। ছেলেমেয়েদের শিক্ষা জীবনমুখী, বিজ্ঞান-মুখী করবার জন্য যে ফিজিক্যাল এডুকেসন, সোস্যাল এডুকেসন প্রবর্তন করা হয়েছে সেগুলি যথাযথভাবে স্কুলে পড়ান হয় না কারণ স্কুলসমূহ যেভাবে গঠন করা উচিত ছিল সেইভাবে গঠন করা হয়নি। ওয়ার্ক এডুকেসনের ব্যাপারে দেখেছি যে সমস্ত ফাইনানসিয়াল রিসোর্স থাকা দরকার সেগুলি নেই, ওয়ার্কসপ নেই, এগ্রিক্যালচারাল ফার্ম নেই। এই যদি অবস্থা হয় তাহলে আমি বুঝতে পারছি না কিভাবে এই ওয়ার্ক এডুকেসনের দিকে শিক্ষাকে নেওয়া যাবে। ফিজিক্যাল এডুকেসনের ক্ষেত্রে দেখেছি ছেলেদের সুস্থ, সবল করবার জন্য ব্যবস্থা হয়েছে বটে কিন্তু অধিকাংশ স্কুলে খেলার মাঠ নেই এবং গ্রামাঞ্চলে দেখেছি মাধ্যমিক বিদ্যালয়ে শতকরা ৫০ জন ছেলে না খেয়ে বিদ্যালয়ে আসে এবং অনেকে আসে ভুট্টা খেয়ে। তাছাড়া আর একটা অসুবিধা হচ্ছে এই ফিজিক্যাল এডুকেসন দেবার জন্য বেশীর-ভাগ স্কুলে ফিজিক্যাল টিচার নেই। এই যদি অবস্থা হয় তাহলে ওয়ার্ক অর্থাৎ এডুকেসন, ফিজিক্যাল এডুকেসন ইত্যাদি যা প্রবর্তন করা হয়েছে সেইভাবে যদি স্কুল গঠন করা না হয় তাহলে এর কার্যকারিতা কতখানি স্বার্থক হবে সে বিষয়ে আমার সন্দেহ রয়েছে। স্কুল বোর্ডের যে সায়েন্স সিলেবাস করা হয়েছে সেখানে দেখেছি উপযুক্ত শিক্ষক অধিকাংশ স্কুলে নেই। আগে যে হায়ার সেকেন্ডারী ক্লাশ ছিল সেখানে প্রাক্‌টিক্যাল ক্লাশের ব্যবস্থা ছিল, কিন্তু বর্তমানে দশম শ্রেণীতে প্রাক্‌টিক্যাল পরীক্ষার ব্যবস্থা নেই, তারা শুধু মুখস্থ করে পাশ করছে। এই যদি অবস্থা হয় তাহলে তারা কিভাবে উন্নত ধরণের শিক্ষা গ্রহণ করবে? তারপর, পশ্চিমবাংলার মাধ্যমিক শিক্ষকবৃন্দের দেখছি আজকে খুব শোচনীয় অবস্থা। এই শিক্ষকরা কোন বিলাসিতা চায় না, আমোদ-আহ্লাদ চায় না, তাঁরা শুধু দুবেলা দুমুঠে খেলে চান। কিন্তু বর্তমানে তাঁদের যে আর্থিক অবস্থা তাতে আমার সন্দেহ রয়েছে কিভাবে তাঁরা শিক্ষা দেবেন। ডাঃ রায়ের সময় একটা পে-স্কেল শিক্ষকদের জন্য চালু করা হয়েছিল এবং বলা হয়েছিল পরবর্তীকালে শিক্ষকদের স্কেল বাড়াচ্ছি। ডাঃ রায় যেটা চালু করেছিলেন সেটা ছিল ১৬০ টাকা এবং এখন সেটা ডিয়ার্নেস এ্যালাউন্স ইনক্লুড করে ২৫০ টাকা হয়েছে। কিন্তু বর্তমানে জিনিসপত্রের দাম যেভাবে বেড়েছে তাতে বেতন হার আরও বাড়ান উচিত অর্থাৎ ৪০০ টাকা হওয়া উচিত। আমি মনে করি শিক্ষকদের অভুক্ত রেখে ভালভাবে শিক্ষা দেওয়া চলে না। আমাদের শিক্ষামন্ত্রীর জানা উচিত শিক্ষকদের দাবী যদি পুরণ করা না হয় তাহলে মাধ্যমিক শিক্ষকরাও মাঠে ময়দানে নামবেন। আমাদের শিক্ষামন্ত্রীর আর একটা জিনিস জানা উচিত মাধ্যমিক শিক্ষালয়ে যে সমস্ত ক্লাশফোর স্টাফ রয়েছে তাদের ইনক্রিমেন্টের কোন ব্যবস্থা নেই এবং দুঃখের বিষয় তাদের ইয়ার্লি ইনক্রিমেন্ট মাত্র এক টাকা করে।

[5-20—5-30 p.m.]

সে বিষয়ে শিক্ষামন্ত্রী কি করবেন তা আমি বুঝতে পারছি না। আর একটি কথা বি,এ, বি,টি, যে সমস্ত হেডমাষ্টার ছিলেন তারা নতুন পে-স্কেল পাচ্ছেন, কিন্তু বি,এ,বি,টি, যে সমস্ত এ্যাসিসটেন্ট হেডমাষ্টার ছিলেন তাদের পে-স্কেলের সম্বন্ধে এ পর্যন্ত কোন চিন্তা করা হয়নি। মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করি যে এই বিষয়ে তিনি বিশেষভাবে লক্ষ্য রাখবেন। শিক্ষকদের নতুন ম্যানেজিং কমিটি হয়েছে, আগে একটা নিয়ম ছিল যে কোন শিক্ষককে সাসপেন্ড করতে হলে বোর্ডের অনুমতি নিয়ে করতে হয়। কিন্তু বর্তমান যে ম্যানেজিং কমিটি হয়েছে সেই ম্যানেজিং কমিটির ওপর নির্ভর করছে একটা শিক্ষক

সাসপেন্ড হবে কি হবে না। কিন্তু এই সমস্ত ম্যানেজিং কমিটিগুলি সম্বন্ধে আলোচনা করতে গেলে আমরা দেখতে পাই, স্যার, আপনিও অবগত আছেন, খুব অল্প স্কুল রয়েছে, কতগুলি স্কুল স্পেসাল কনসেসন স্কুল। যদিও সেগুলি খুবই অল্প সংখ্যায় রয়েছে পশ্চিম-বঙ্গে। কিন্তু সেই সমস্ত স্কুলগুলিতে ২২।২৩ বছর ধরে ম্যানেজিং কমিটির কোন ইলেকশন হয়নি। সেই স্পেসাল কনসেসন স্কুলগুলিতে ফাউনডাররা একটা করে ডিড করে গেছেন এবং তাতে কতগুলি সত্ব আরোপ করে গেছেন, সেই সত্বগুলি যথারীতি পূরণ না হয়, তাহলে সেরকমভাবে ম্যানেজিং কমিটির ইলেকশন হবার কোন ব্যবস্থা নাই। আমি যে স্কুলে শিক্ষকতা করি সেই স্কুল হচ্ছে সুতাহাটা থানার পতিত পাবন বিদ্যালয়, সেখানে ২২ বছর ধরে ইলেকশন হয়নি, তাদের ফাউনডার একটা ডিড করে গেছেন, তাতে উল্লেখ আছে ফাউন্ডার ফ্যামিলির যিনি যখন উপযুক্ত বিবেচিত হইবেন তখন তিনি সেক্রেটারী নির্বাচিত হইবেন। ফাউন্ডার যারা ছিলেন তারা মারা গেছেন, কিন্তু সেই ফ্যামিলির যারা রয়েছেন তারা কিভাবে উপযুক্ত রয়েছেন তার উল্লেখ করা হয়নি। বোর্ডকে বারবার জানান সত্বেও বোর্ড কোন উত্তর দেয়নি। এইভাবে ২২ বছর ধরে চলে আসছে। স্পেসাল কনসেসন স্কুলে নির্বাচন হচ্ছে না। এই সমস্ত ম্যানেজিং কমিটির উপর যদি শিক্ষকদের দায়িত্ব এবং শিক্ষা পরিচালনার দায়িত্ব দেওয়া হয় তাহলে স্কুলের ভবিষ্যৎ নিশ্চয়ই খুব বেশী ভাল হবে না। শিক্ষামন্ত্রীকে বিশেষভাবে অনুরোধ করছি যে, এই সমস্ত স্পেশাল কনশেসন স্কুল যেগুলি রয়েছে সেগুলিতে যাতে অভিভাবকরা নির্বাচিত হন তার ব্যবস্থা করবেন। তারপর যে সমস্ত স্যালারি ডেফিসিট স্কুল আছে, বিশেষ করে জুনিয়ার হাই স্কুল এবং জুনিয়ার মাদ্রাসা স্কুল, এইগুলি হচ্ছে মাধ্যমিক স্কুলের একটা দুর্বল অংশ। এই স্কুল-গুলিকে এখনো পর্য্যন্ত স্যালারি বেসিসের আওতায় আনা হয়নি। অথচ আমরা জানি যদি মাত্র ৬০ লক্ষ টাকা খরচ করা হয় তাহলে যতগুলি এই সমস্ত জুনিয়ার হাই স্কুল রয়েছে এবং জুনিয়ার মাদ্রাসা স্কুল রয়েছে তাদের সমস্তকে স্যালারি বেসিসে আনতে পারা যেতে পারে। তারপর শিক্ষকদের নিরাপত্তা ও সার্প্লাস স্টাফদের কথা বলা হয়েছে। একটা সার্কুলার দেওয়া হয়েছে, কিন্তু সেই সার্প্লাস ষ্টাফ, তাদের নাকি শুধু ডি,এ, দেওয়া হবে, এই কথা বলা হয়েছে। কিন্তু সেই স্কুলের সার্প্লাস স্টাফ কারা সেই সম্বন্ধে শিক্ষা-মন্ত্রী পরিষ্কার কোন বক্তব্য রাখেননি। তাদের মাথার উপর একটা খড়্গ ঝুলিয়ে রাখা হয়েছে। আমি শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি সার্প্লাস স্টাফদের সম্বন্ধে যে সার্কুলার সেটা অবিলম্বে প্রত্যাহার করে নেওয়া হোক। আর কনটিনজেনসি পোষ্ট লাইব্রেরীর ব্যাপারে যে সমস্ত স্কুলে টাকা দেওয়া হচ্ছে, সেই সমস্ত টাকাগুলি আজ দেওয়া হচ্ছে না। অথচ স্যার, আপনি জানেন অন্যান্য রাজ্যে বিশেষ করে মহারাষ্ট্রে এই সমস্ত খরচার জন্য শতকরা ১২ টাকা করে দেওয়া হয়। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব যাতে এই সমস্ত টাকা যাতে দেওয়া হয় তার যেন তিনি ব্যবস্থা করেন, তা নাহলে স্কুলের যে সকল খরচা রয়েছে, সেই সমস্ত খরচাগুলি ঠিকমত করা যাবে না। আর একটা কথা বলব যে আজকে স্কুলের বহু সম্পদ রয়েছে, স্কুলের অনেক এ্যাসেট রয়েছে, সেগুলি রক্ষণাবেক্ষণ করবার জন্য স্কুলে নাইটগার্ডের ব্যবস্থা করবার জন্য শিক্ষামন্ত্রী যেন দৃষ্টি দেন। আর বর্তমান ব্যবস্থা যেটা দেখা যাচ্ছে, যে ছেলেরা স্কুলে ভর্তি হচ্ছে, ভর্তি হয়ে অনেক ছেলে স্কুলে আসছে না। তার কারণ বই-এর, কাগজের এবং তেলের অভাব। জিজ্ঞাসা করলে বলে যে আমরা কিনতে পাচ্ছি না পয়সা নাই, ইত্যাদি নানারকম কথা শোনা যায়।

কিন্তু বইয়ের দাম এত বেশী করেছে যে সেই বই ছাত্রদের ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। আমি তাই সরকারের কাছে অনুরোধ জানাই যে সরকার যদি এই সমস্ত বইগুলি ছাপাবার দায়িত্ব নেন, তাহলে ছাত্ররা সেই বই কিনতে পারে এবং যে উদ্দেশ্য নিয়ে সরকার ১০ম শ্রেণীর শিক্ষা প্রবর্ত্তন করেছেন, সেই উদ্দেশ্য পূরণ হতে পারে। শিক্ষার উদ্দেশ্য যদি হয় জীবনমুখী করা এবং বাস্তবমুখী করা, ভবিষ্যৎ নাগরিক গড়ে তোলা তাহলে আমি বক্তৃতার মাধ্যমে যে কথাগুলি রাখলাম, শিক্ষামন্ত্রী মহাশয় সে বিষয়ে সবিশেষ নজর দেবেন, দৃষ্টি দেবেন এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সর্বাঙ্গীণ শিক্ষাজগতে সর্বাঙ্গীণ বিশৃঙ্খলা। যে পশ্চিমবঙ্গ-এর এক সময়ে শিক্ষার মান, কাঠামো সম্বন্ধে সমগ্র ভারত গৌরব বোধ করত, আজকে সেই পশ্চিমবঙ্গের শিক্ষাজগতে আর কিছু নেই, যা নিয়ে সারা ভারতবর্ষ গর্ব করতে পারে। অত্যন্ত বেদনার কথা, দুঃখের কথা স্বাধীনতার ২৬ বৎসর পরেও আজও আমরা সর্বাঙ্গীণ প্রাথমিক শিক্ষা ব্যবস্থা প্রবর্তন করতে পারিনি। যে স্কুলগুলি আছে সেই স্কুলগুলিতেও ক্যাপিটাল গ্রান্ট পাই না, স্কুল-এর বাড়ী ভাঙাচূড়া, ক্লাসে ক্লাসে বেশী সংখ্যক ছাত্রছাত্রী আছে, ন্যায্যমূল্যে কিশলয় বইও পাওয়া যায় না। মাধ্যমিক স্তরের কথা বলি, যে স্কুলে আন্ডার কোয়ালিফায়েড শিক্ষক আছে, সেখানে তাঁরা স্পেশাল গ্রেড পান আবার অনেক সহকারী প্রধান শিক্ষক আছে যাঁরা এই স্পেশাল গ্রেড পান না। অনেক অব্যবস্থা কলেজীয় শিক্ষায়, বহু সমস্যা, গণ-টোকাটুকি এবং ছাত্ররা পড়াশুনায় অনাগ্রহী। এর কারণ হচ্ছে শিক্ষার সঙ্গে ছাত্রদের জীবিকার কোন যোগ নাই। অধ্যাপকরা নিয়মিত বেতন পান না, এই দুর্মূল্যের বাজারে ডি,এ, অত্যন্ত কম, বিশেষ করে স্পনসর্ড কলেজের শিক্ষকরা এ বিষয়ে সম্পূর্ণ অসহায়। অনেক শিক্ষকদের পেনশনের ব্যবস্থার কথা আজকে শিক্ষামন্ত্রী মহাশয় এই হাউসে ঘোষণা করেছেন, তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই। কলেজীয় শিক্ষকদের ক্ষেত্রে গ্র্যাচুইটি নাই, প্রভিডেন্ট ফান্ড নাই। সরকারী কর্মচারীদের ক্ষেত্রে ১২ মাস কাজ করলে একমাসের টাকা প্রভিডেন্ট ফান্ডে জমা হয়, কিন্তু শিক্ষকদের ক্ষেত্রে ১৬ মাস কাজ করলে তবে এক মাসের পি,এফ জমা হয়। এটা অত্যন্ত বৈষম্যমূলক আচরণ। আমি তাই অনুরোধ জানাব যে এই পি,এফ-এর হার অবিলম্বে বাড়ান হোক্। কলেজীয় শিক্ষকরা নিয়মিত মাইনে পান না, শিক্ষার উৎকর্ষ বাড়াবার জন্য আজকে এই শোচনীয় অবস্থা দূর কথা দরকার এবং তাঁরা যাতে প্রতি মাসের ১লা তারিখে মাইনে পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। কলেজে ভর্তির নিয়মকানুন ঠিক করে দিতে হবে। তার জন্য আমার সাজেশন হচ্ছে লাইব্রেরী গ্রান্ট বাড়ান, পরীক্ষা ব্যবস্থার সংস্কার করুন, উৎপাদনমুখী শিক্ষাব্যবস্থা চালু করুন, যাতে সাধারণ শিক্ষক অযথা ভীড় না হয় সেটা দেখুন। আজকে শিক্ষাজগতে যে নৈরাজ্য চলেছে সেটার দিকে দৃষ্টি দিন। আজকে শিক্ষাজগতে যে নৈরাজ্য চলেছে, তার জন্য শুধুমাত্র সরকারকে দায়ী করা চলে না, তেমনি শুধুমাত্র ছাত্রদের দায়ী করা চলে না, তেমনি দায়ী করা চলে না শুধু মাত্র অভিভাবকদের যারা মাথার ঘাম পায়ে ফেলে ছেলেদের পড়ান। যাই হোক্ প্রকৃত কারণ খুজে এই নৈরাজ্য দূর করতে হবে। আজকে জ্ঞান বিজ্ঞানকে বাদ দিয়ে জাতিকে সংগঠনের কাজে কিছুতেই এগিয়ে নিয়ে যেতে পারব না। শিক্ষা জগতে যে বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে, সেটা দূর করার জন্য আজকে সমবেতভাবে আমাদের চেষ্টা চালিয়ে যেতে হবে। আজকে যেমন সরকারকে এগিয়ে আসতে হবে, সেই সঙ্গে সঙ্গে ছাত্রদের, অভিভাবকদের সমবেতভাবে প্রচেষ্টা চালিয়ে শিক্ষা জগতের নৈরাজ্য দূর করতে হবে, তা যদি না পারি তাহলে কিছুতেই সুখী সমৃদ্ধ সমাজ ব্যবস্থা গড়ে তুলতে পারব না।

[5-30—5-40 p.m.]

সেই সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার ভবিষ্যৎও একেবারে অন্ধকারাচ্ছন্ন হয়ে যাবে। আজকে শিক্ষাজগতের মধ্যে কতকগুলি করনীয় কাজ রয়েছে। আমরা অনেকদিন ধরে শুনে আসছি মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেওয়া হবে— বিশেষ করে উচ্চস্তরে মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেওয়ার ব্যবস্থা আজও তেমন কিছু আমরা দেখতে পাচ্ছি না। যে সমস্ত এডুকেশন এ্যাক্ট রয়েছে তা সবই প্রায় বৃটিশ আমলের পুরানো এ্যাক্ট, সেগুলির আজকে পরিবর্তনের সময় এসেছে। দু-দুটো যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার ফলে শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য সৃষ্টি হয়েছে, যে বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে, সে সব দূর করে শিক্ষা ব্যবস্থাকে যদি ঠিকভাবে শৃঙ্খলার মধ্যে আনতে হয়, তাহলে ঐসব পুরানো আইনগুলোর পরিবর্তনের প্রয়োজন আছে। আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে নিবেদন করবো আজ সমাজের পরিবর্তনের সঙ্গে সঙ্গে তাল রেখে সেই পুরানো আইনগুলিরও পরিবর্তনের প্রয়োজন আছে।

যে বাংলাভাষা বিশ্বের দরবারে বিশ্বকবি প্রতিষ্ঠা করে গেছেন, সেই বাংলাভাষা সরকারী স্তরে ব্যবহারের সুযোগ দেওয়া হচ্ছে না, মাতৃভাষার মাধ্যমেও শিক্ষার সুযোগ দেওয়া হচ্ছে না।

আজকে এই পেনশন সিস্‌টেমকে সর্বস্তরের শিক্ষাকদের মধ্যে প্রসারিত করতে হবে। প্রাথমিক ও মাধ্যমিক স্তরে এই পেনসন চালু হয়েছে বলে শোনা গেলেও বাস্তবে তা চালু আছে কি না তা সব সময় আমরা দেখতেও পাই না, বুঝতেও পারি না। আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে নিবেদন করবো বৃদ্ধ শিক্ষক-শিক্ষিকারা প্রাথমিক, মাধ্যমিক এমনকি কলেজস্তরে, প্রতিস্তরে এই পেনসন ব্যবস্থা অবিলম্বে চালু করা হোক্। তার জন্য ব্যবস্থাদি গ্রহণ করবার জন্য দাবী জানাচ্ছি।

**Shri Rabindra Nath Bera :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী শিক্ষাসংক্রান্ত যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন, তাকে আমি আন্তঃরিক সমর্থন জানাই। এই সমর্থন জানাই এই জন্য যে বর্তমান শিক্ষামন্ত্রী তাঁর আমলে শিক্ষাক্ষেত্র এক নবজীবন আনয়ন করেছেন। যেমন— ১৯৩৭ সালের যে অচল অনড় প্রাথমিক শিক্ষা আইন ছিল, তাকে তিনি পরিবর্তন করে এক নতুন বিল মঞ্জুরী করিয়ে নিয়েছেন আইনসভায় এবং সেটা এখন রাষ্ট্রপতির অনু- মোদনের অপেক্ষায় আছে।

তারপর মাধ্যমিক শিক্ষকদের বেতন ঘাটতি পূরণ প্রকল্পের আওতায় এনেছেন এবং তিনি সরকারী কর্মচারীদের সঙ্গে সমতা রেখে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের সমহারে মহার্ঘভাতা প্রদানের ব্যবস্থা করেছেন। তাঁর এইসব কাজের মধ্যে আমরা প্রগতিমূলক দৃষ্টিভঙ্গীর পরিচয় পাচ্ছি। অনেক বক্তা এই শিক্ষা সম্পর্কে অনেক বক্তব্য রেখেছেন যে শিক্ষাক্ষেত্রে আরো উন্নতির ব্যবস্থা নেওয়া হোক্। আমি বলবো আসল কথা— যে শিক্ষা আমাদের পক্ষে প্রয়োজন সেই শিক্ষা আমরা ছাত্রছাত্রীদের দিতে পারছি কিনা, সে সম্বন্ধে ধীর-স্থিরভাবে অনুধাবন করবার সময় এসেছে। পয়সা খরচ করা হচ্ছে, স্কুল কলেজ বহু তৈরী করা হচ্ছে, কিন্তু প্রকৃতপক্ষে যারা শিক্ষা নিচ্ছেন, তাঁরা ঠিকঠিক শিক্ষা নিতে পারছেন কিনা— এবং যে রকম ভয়ভীতি দেখিয়ে জোর করে শিক্ষা আদায় করতে চাচ্ছেন- শিক্ষকদের কাছ থেকে তাতে প্রকৃত শিক্ষা ছেলেমেয়েরা পাচ্ছে কিনা— এ সম্বন্ধে অনুসন্ধান করবার জন্য শিক্ষাবিদ্‌দের সঙ্গে পরামর্শ করার প্রয়োজন আছে। তাঁরা যেন দায়িত্ব নেন— প্রকৃত শিক্ষা কোন্ পথে পরিচালিত হলে ছাত্রছাত্রীরা যুগোপযোগী প্রকৃত শিক্ষা পেতে পারবে; সেদিকে তাদেরও নজর রাখতে হবে।

১৯৭২ সালে মেদিনীপুরে যখন কেবিনেটের অধিবেশন হয় তখন মেদিনীপুরের পক্ষ থেকে আমরা মেদিনীপুরের সমস্ত এম,এল,এ যাঁরা ছিলাম, তাদের নিয়ে তখন মেদিনীপুরের একটা শিক্ষা সমিতি গঠন করা হয়েছিল। শ্রদ্ধেয় অধ্যাপক শ্রীঅনিল কুমার গায়েন হেড অফ দি ডিপার্টমেন্ট অফ ম্যাথামেটিক্স, আই,আই,টি, তাঁর নেতৃত্বে একটা এ্যাসো- সিয়েসান গঠন করে আমরা মেদিনীপুর জেলার দাবীগুলি উপস্থাপিত করেছি। মেদিনীপুর, পুরুলিয়া ও বাঁকুড়া জেলা উচ্চশিক্ষার ক্ষেত্রে এখনো অবহেলিত হয়ে আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলায় যে সমস্ত বিশ্ববিদ্যালয়গুলি আছে সবগুলি গঙ্গার এপারে অবস্থিত। কলিকাতা বিশ্ববিদ্যালয়, যাদবপুর বিশ্ববিদ্যালয়, কল্যানী বিশ্ববিদ্যালয় ইত্যাদি বিদ্যালয়গুলি এপারে অবস্থিত। আজকে মেদিনীপুর ও পুরুলিয়ায় কোন বিশ্ববিদ্যালয় নেই। আমরা এ ব্যাপারে শিক্ষামন্ত্রী ও মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম যাতে নাকি সেখানে বিশ্ববিদ্যালয় হয়। মুখ্যমন্ত্রী আমাদের কথার যৌক্তিকতা স্বীকার করেছিলেন। কিন্তু দুটা অধিবেসন হয়ে গেল কিন্তু আমরা এ বিষয়ে তাঁদের কোন বক্তব্য দেখতে পেলাম না। সেকেন্ডলি আমরা বলেছিলাম যে মেদিনীপুরে একটা মেডিকেল কলেজ করা দরকার। সে সম্বন্ধে আমরা বাজেটে দেখতে পাই নি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে মেদিনীপর ও পুরুলিয়া জেলা

অত্যন্ত অবহেলিত জেলা। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে মেদিনীপুর জেলা অবহেলিত হচ্ছে। সাধারণ মানুষ, চাষীর ছেলে-মেয়েদের দিকে নজর দেওয়া দরকার। আর আমি একটা কথা বলতে চাই যে মাধ্যমিক স্কুলকে বেতন ঘাটতির আওতায় আনা হয়েছে। আমি বলবো Non-Government School হিসাবে না রাখা, হাই স্কুল্‌স কনট্রোল্‌ড বাই গভর্ণমেন্ট করা দরকার। গভর্ণমেন্ট-এর কোন কর্তৃত্ব যদি না রাখা হয় তাহলে ম্যানেজিং কমিটি ও স্টাফের মধ্যে যে সমস্ত বিরোধ হচ্ছে তার অবসান ঘটান যাবে না। স্যার, আমার অনেক কথা বলার ছিল, স্টাফেদের বিষয়, তাদের ছুটি ইত্যাদির বিষয় নজর দেওয়া দরকার। আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে এই সব দিকে নজর দেবার জন্য অনুরোধ করছি।

**Shri Dwija Pada Saha :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু-একটা কথা বলতে চাই। শিক্ষামন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে আমাদের দেশের শিক্ষার মান কি গতিতে এগোচ্ছে। তিনি যে প্রচুর বরাদ্দ এই সভার অনুমোদনের জন্য এনেছেন তা আমি সর্বান্তকরণে সমর্থন করি। কিন্তু প্রাথমিক শিক্ষার মান উন্নয়নের জন্য তিনি কি করেছেন? তা তাঁর ভাষণে দেখতে পেলাম না। আমরা দেখেছি যে প্রাথমিক শ্রেণীতে ৭০ থেকে ১০০ ভাগ ছেলেও পড়ে কিন্তু যেই তারা ৪র্থ শ্রেণী বা ৫ম শ্রেণীতে ওঠে সেখানে দেখা যায় ছাত্র সংখ্যা হয়ে যায় ৫, ৭, ১০। ফলে দেখা যাচ্ছে যে সেখানে বিরাট সংখ্যক ছাত্র সংখ্যা অপচয় হচ্ছে। কেন সেটা হচ্ছে সেটা দেখবার জন্য মাননীয় মন্ত্রিমহাশয়কে দেখতে অনুরোধ করছি। আমরা দেখতে পাচ্ছি যে বিদ্যালয়ের সংখ্যা বেড়ে যাচ্ছে, শিক্ষকের সংখ্যা বাড়ছে কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে সেখানে লেখাপড়া ভাল শেখান হচ্ছে না, শিক্ষার মান বাড়ছে না। আমরা দেখছি যে একটা বিদ্যালয় স্থাপন করা হচ্ছে যেখানে প্রথম শ্রেণী বা দ্বিতীয় শ্রেণী করা হচ্ছে, তারপর তাদের প্রমোশন দিয়ে ৪র্থ শ্রেণী পর্য্যন্ত করা হচ্ছে তাদের প্রাইমারি স্কুল হিসাবে পরিগনিত হচ্ছে কিন্তু তার তুলনায় সেখানে শিক্ষক নিয়োগ করা হচ্ছে না। সেখানে শিক্ষক সংখ্যা বাড়াতে হবে। যেখানে ৩০ জন শিক্ষক আছে সেখানে অন্ততঃ একজন শিক্ষক নিয়োগ করতে হবে। তবেই তারা উপযুক্তভাবে শিক্ষা দিতে পারেন।

[5-40—5-50 p.m.]

প্রয়োজনে সেখানে দুটো শ্রেণী যুক্ত করে অর্থাৎ প্রথম এবং দ্বিতীয় শ্রেণী দিয়ে সেখানে তিনি বিদ্যালয় চালু করুন এবং সেইভাবে যাতে সেখানে শিক্ষাদান করা যায় সেটা দেখুন এবং আমরা দেখতে চাই যেখানে ৫ম শ্রেণী পর্য্যন্ত বিদ্যালয় থাকবে সেখানে অন্তত ৫জন শিক্ষক থাকবেন এবং সেটা থাকলে সুষ্ঠভাবে শিক্ষাদান সম্ভব হবে। বর্তমান শিক্ষক এবং ছাত্রের অনুপাত রয়েছে ওয়ান ইজ টু ফরটি। এটা ওয়ান ইজ টু টোয়েনটি ফাইভ না করা পর্য্যন্ত শিক্ষার মান উন্নত হওয়া সম্ভব নয়। আমার বিশেষ অনুরোধ এটা চিন্তা করুন। আমাদের দেশে অনেক বুনিয়াদি বিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছে এবং অনেক জায়গাতে মাদার ট্রেন্ড শিক্ষক দেওয়া হয়েছে এবং আমি মনে করি প্রত্যেক বিদ্যালয়েতে একজন করে মাদার ট্রেন্ড শিক্ষক দেওয়া প্রয়োজন এবং তাহলে সেখানে শিশুদের প্রাথমিক জ্ঞান দেওয়ার সুবিধা হবে। প্রাথমিক শিক্ষকরা যারা জাতীয় মেরুদন্ড আখ্যা পেয়ে আসছেন তাঁদের সুযোগ-সুবিধার প্রতি চিরদিন উপেক্ষা করা হচ্ছে। বর্তমান যে অবস্থা তাতে প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ড ফান্ড থেকে লোন দু মাসের মধ্যে দরকার হলে তাদের পেতে

পেতে ১০ মাসও চলে যায়, অনেক সময় পায় না। যদি কোন শিক্ষক মারা গেলেন তার প্রভিডেন্ড ফান্ড, গ্রাচুইটির টাকার দরকার হয় তার সংসারের জন্য। কিন্তু দেখা যায় তারা ঠিকভাবে পাচ্ছেন না। স্কুল বোর্ডে যে ষ্টাফ আছে তার সংখ্যা বাড়ান দরকার এবং শিক্ষকদের অসুবিধা যাতে অবিলম্বে দূর করা যায় সেদিকে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি। আমরা দেখেছি শিক্ষকরা বিভিন্ন দাবী-দাওয়া নিয়ে বিভিন্ন আন্দোলন করছেন এবং তার পিছনে নিশ্চয় যুক্তি আছে। এদিকের প্রতি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি এবং দাবীগুলোর সুবিবেচনা করে শিক্ষকসমাজ যাতে কাজ করতে পারেন সেদিকে দৃষ্টি দিতে অনুরোধ করি।

**Shri Shamsuddin Ahmad :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বলবার ইচ্ছা অনেক, কিন্তু সময়ের নির্ঘন্ট থেকে কি বলবো ঠিক বুঝছি না। তবে আমি শিক্ষক। যে বাজেট বরাদ্দ উৎথাপন করেছেন আমাদের শিক্ষামন্ত্রী তার সমর্থনে কিছু বলতে চাইছি। তাড়াতাড়ি দেখতে গিয়ে দেখলাম এই বইতে অনেক সুন্দর বিবরণ সন্নিবেশিত আছে যা প্রত্যেকটি পুঙ্খানুপুঙ্খরূপে আলোচনা করা যেতে পারে। কিন্তু আমি একজন শিক্ষক। একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ না করে পারছি না। যেটাকে কেন্দ্র করে আজকে এত কথা, শিক্ষাব্যবস্থার নানা রকম গলদের কথা বলা হচ্ছে, গোড়ায় কেন গলদ দেখা যাচ্ছে সেটা চিন্তা করা একান্ত প্রয়োজন। সেটা এখানে কিন্তু পরিস্কার দেখতে পাচ্ছি না। অনেক কথা আছে। এর ভিতরে কিন্তু শিক্ষকদের সম্বন্ধে ক্যাটাগরিক্যালি কোন কথা আমরা দেখতে পাচ্ছি না। শিক্ষকদের সম্বন্ধে প্রয়োজনীয় ব্যবস্থা নিলে সুষ্ঠভাবে শিক্ষকরা কাজ করতে পারবেন। তার পরিস্কার কথা দেখতে পাচ্ছি না। মাস গেলে ১লা তারিখ মাইনে পাওয়া উচিত শিক্ষকদের সরকারী কর্মচারীদের-- এই হাউসের বুকে এই কথা অনেক বার শুনেছি, কিন্তু সে ব্যবস্থা এখনও দেখতে পাচ্ছি না। শিক্ষকরা ১লা তারিখে মাইনে তো পাচ্ছেন না তাদের সেকথা এই বইটাতে নেই। যদিও শিক্ষামন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। কারণ পূর্ববর্তী শিক্ষামন্ত্রী প্রধান শিক্ষক ছিলেন। তিনি ১৩ মাস শিক্ষামন্ত্রী ছিলেন, সেই ১৩ মাসে তিনি অনেক কিছু করতে পারতেন।

আমাদের শিক্ষামন্ত্রী আমাদের অনেক কিছু দিয়েছে-- ১৯৭০ সাল পর্যন্ত যে অবস্থা ছিল তার পরিপ্রেক্ষিতে বলতে পারি যে তিনি কিছু অন্তত দিয়েছেন-- অনেক সুবিধা করেছেন বটে কিন্তু যেগুলি করেছেন তা নিয়মিতভাবে হতে দেখতে পাচ্ছি না। দ্বিতীয় কথা হচ্ছে যে শিক্ষকরা যাতে অন্তত ঠিকমত মাইনেটা পান তার ব্যবস্থা করুন। আমরা প্রশ্নোত্তর-কালে দেখেছি যে ডি.এ. সম্বন্ধে আট তারপর আট আবার আট এইভাবে বাড়াচ্ছেন। কিন্তু নূতন করে একটা সুচিন্তিত দৃষ্টিভঙ্গী নিয়ে একবারে যদি বলে দেওয়া হোত তাহলে শিক্ষকরা অন্তত বুঝতে পারতো যে আট টাকার জন্য আন্দোলন করতে হবে। আজকে প্রাথমিক শিক্ষক থেকে আরম্ভ করে সমস্ত শিক্ষা জগৎ আইন অমান্য আন্দোলনে নামছে-- কিন্তু একটু বিচার করলেই আমরা দেখতে পাই যে এই আট টাকার আন্দোলন হোত না যদি একটা স্পষ্ট নীতি থাকতো, এবং শিক্ষকদের সম্পর্কে একটা সুস্পষ্ট নীতি নেওয়া উচিত ছিল। আমার সময় অল্প অনেক কিছু বলবার ছিল বলতে পারছি না। আজকে গ্রামে কি অবস্থা চলছে যদি আপনারা একটু কেয়ার নিয়ে চলতেন এই রকম অবস্থা হোত না। আমি শিক্ষামন্ত্রীকে অনুরোধ করবো এই জিনিসটি তদন্ত করার জন্য যে ঐ যে আমেরিক্যান গম সেই হুইট কোথায় যাচ্ছে এবং কিভাবে যাচ্ছে সেটা যেন তিনি লক্ষ্য করেন। কেন না ছেলেরা সেটা খেতে পাচ্ছে না। আর একটা কথা বলবো পেনসন সম্বন্ধে অনেক কিছু পরিকল্পনা নেওয়া হচ্ছে-- কিন্তু প্রকৃত অবস্থা কি এবং সে পেনসন কোথায় আছে সেটা এখনও শিক্ষকরা বুঝতে পারছে না। আমার শেষ কথা হচ্ছে আজকে কথা উঠেছে যে সর্বভারতীয় ভিত্তিতে শিক্ষাব্যবস্থা করতে হবে। এই জিনিসকে যদি সুগঠিত করতে হয় তাহলে অনেক ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের আমাদের রাজ্য সরকার জড়িতভাবে এই ব্যবস্থা যদি নিতে পারতেন তাহলে আমার মনে হয় সুষ্ঠুভাবে সেটা করতে পারা যেতো। এই কথা বলে শিক্ষামন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে বলবো এই যে প্যাটার্ণ করতে যাচ্ছেন সেই প্যাটার্ণ করতে গেলে আমার ঐ কথাটি খেয়াল রাখতে অনুরোধ করি। তারপর

এই যে সব বই তার দাম জিওমেট্রিক্যাল প্রোগ্রেসনে বাড়ছে যা মানুষে কিনতে পারছে না। এই দিকে দৃষ্টি দেবার অনুরোধ জানিয়ে মন্ত্রীমহাশয়ের বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষামন্ত্রী যে ব্যয়বরাদ্দ উপস্থিত করলেন আমি সে সম্পর্কে কিছু কটু সমালোচনা করবো এই কথা ভেবে আমার খুব দুঃখ পাচ্ছে। এই কারণে যে তাঁর সঙ্গে আমার ঘনিষ্ঠতা আছে, তিনি হাওড়া জেলার লোক আমিও হাওড়া জেলার লোক ছিলাম। তিনিও মাষ্টার, আমিও মাষ্টার। আমার আক্রমণটা হচ্ছে এখানে যে সমস্যা সে সম্বন্ধে আপনার ঐ বইতে কিছুই নাই। আমি শিক্ষামন্ত্রীকে জিজ্ঞাসা করি আজকে পশ্চিমবাংলায় যে পরিমাণ নিরক্ষতা আছে তার কি ব্যবস্থা করছেন। অসংখ্য মানুষ আজকে গ্রামে মাঠে ময়দানে দেখতে পাই---একটা প্রচণ্ড অভিশাপ মানুষের জীবনে আছে।

[5-50—6-00 p.m.]

কতদিনে আমরা একে দূর করতে পারি---এই বিধানসভায় বসে আমরা বক্তৃতা করছি আলোচনা করছি, পরিকল্পনার কথা বলা হচ্ছে, শিল্পোন্নয়নের কথা বলা হচ্ছে, কিন্তু কোটি কোটি মানুষ যারা আজও নিরক্ষরতার অন্ধকারে পড়ে রয়েছে তাদের কে তৈরী করবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সেদিন ভাবছিলাম পরিবার পরিকল্পনার কথা বলা হচ্ছে---ঐ লাল ত্রিকোণ---গাঁয়ের মেয়েরা দেখে মোটেই বোঝে না, তাদের বোঝাবারও কেউ নেই, তারা বোঝে না কিছু, পড়তে পারে না শিল্প, শাসনের কথা ইত্যাদি ইত্যাদি, অথচ আমরা এখানে বসে খুব আলোচনা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় শিক্ষা-মন্ত্রী উপস্থিত আছেন, আমি তাঁকে বলব আপনার এই বাজেটে শিক্ষাব্যবস্থা পরিচালনা দেখে মনে হয়েছে মোটামুটিভাবে একটু আধটু সংস্কার করবেন। কিন্তু আপনি বলুনতো গত ২ বছরের মধ্যে কি করা হয়েছে? আপনারা আমরা সকলে মিলে আসুনতো চীৎকার করে বলি সমস্ত পশ্চিমবাংলার বুক থেকে নিরক্ষতার বিরুদ্ধে লড়তে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার সামনে দু-একটি তথ্য উপস্থিত করতে চাই। আজকে পশ্চিমবাংলার স্বাক্ষরতার মানচিত্র ভারতবর্ষের মধ্যে কোথায়? ১৯৫১ সালে আমরা ছিলাম দ্বিতীয়, ১৯৬১ সালে হলাম নবম, আর ১৯৭১ সালে হচ্ছি দ্বাদশ এবং পশ্চিমবঙ্গে নিরক্ষতার সংখ্যা ১৯৭১ সালের হিসাবে হচ্ছে ২ কোটি ৯৭ লক্ষ ৫১৬ জন প্রায় ৩ কোটির কাছাকাছি এবং এই নিরক্ষরতার সংখ্যা সবচেয়ে বেশী হচ্ছে তফশিলী ও উপজাতি অধিবাসীদের মধ্যে এবং পশ্চিমবাংলায় ১ কোটি ২৩ লক্ষ ৬৮ হাজার ৯৪৫ জন লোকই হচ্ছে এই সমাজের। মাঠে, কলে, কারখানায় যারা কাজ করে তারা অধিকাংশই নিরক্ষর, এদের নিয়ে প্রায় ৩ কোটির মত মানুষ আজকে নিরক্ষর। আপনি এদের নিয়ে কি করে দেশ গঠন করবেন, কি বৈপ্লবিক ব্যবস্থা নেবেন, কি এ্যাগ্রো-ইনডাষ্ট্রি করবেন, কি শিল্পো-ন্নয়ন করাবেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এই বিধানসভার মধ্যে দলাদলি, ঝগড়া করি, আপনারা আমাদের অনেক গালাগালি করেন, আমরাও আপনাদের গালাগাল দিই, পি,ডি,এ, ইত্যাদি ইত্যাদি কথা বলি। আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে বলব আসুন আপনারা আমরা সকলে মিলে, বাংলাদেশে প্রায় আড়াই লক্ষ শিক্ষক আছে, তাদেরকে নিয়ে স্কুল-কলেজের ছাত্রদের নিয়ে সৈন্যবাহিনী তৈরী করে এনিমিস এগেনষ্ট ইল্লিটারেসি এই নিরক্ষরতা দূরীকরণের জন্য। এই নিরক্ষরতা দূরীকরণ কেবল সরকারী প্রচেষ্টা দিয়ে হবে না, আমরা সকলে মিলে যদি চেষ্টা করি তাহলে পশ্চিমবাংলার নিরক্ষরতা ৪।৫ বছরের মধ্যে দূর করা যায়। এটা যে করা যায় ইতিহাস তার প্রমাণ দেবে। ১৯১৭ সালে সোভিয়েত রাশিয়ায় যে বিপ্লব হল ১৯২০ সালে সেই বিপ্লবের পরবর্তীকালে, রাশিয়ায় কিছুই ছিল না, সমস্ত দেশে কিছুই নেই, ১ কোটি মানুষকে স্বাক্ষর করতে পেরেছিল। স্বাক্ষর করা মানে খালি সরকারী খাতা-কলমের হিসাব নয় অর্থাৎ একটা মানুষকে খালি কোনকরমে নাম

লিখতে শিখিয়ে দিলাম এই নয়, তারপরে প্রচার করা হল স্বাক্ষর হয়েছে দেখা গেল নাম সই করতে পারে, আর কিছুদিন যেতে না যেতেই ৬ মাসের মধ্যে সে সই করতে ভুলে গেল। আসুন আমরা সকলে মিলে চেষ্টা করি, এই কথা বলি গ্রাজুয়েট হতে গেলে প্রত্যেক ছাত্রকে ৩।৪ মাস পর্যন্ত অবশ্য করণীয় কর্তব্য হিসাবে তাকে নিরক্ষরতা দূরীকরণের কাজ করতে হবে। এই বিষয়ে একটা কোন উদ্যোগ সৃষ্টি না করতে পারলে হবে না, এই কথা স্মরণ করিয়ে দিই। আপনি যদি বলেন লোকসংখ্যা বাড়ছে, সেনসাস রিপোর্ট বলছে জনসংখ্যা বাড়ছে, নিরক্ষরতার হার ১২ পারসেন্ট করে যদি প্রত্যেক বছর বাড়তে থাকে তাহলে তাদের সংখ্যাও বেড়ে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পৃথিবীতে আজকে যত নিরক্ষর লোক আছে তার অর্দ্ধেক লোক এই ভারতবর্ষে বাস করে, পশ্চিমবাংলা কৃমশঃ পিছিয়ে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে এই কথা ভাবতে বলি, যে কথা আমরা প্রত্যেকেই বলতে চাই সেটা হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের কোন সুস্পষ্ট শিক্ষানীতি নেই। আমরা কি চাইছি---আজকে যদি আমরা সমাজতন্ত্রের কথা ভাবি, সমাজতন্ত্র করতে পারব কিনা জানি না, তবে সমস্ত মানুষকে স্বাক্ষর করার অধিকার একটা থাকবে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় কি অস্বীকার করেন যে আমাদের দেশে ডুয়েল সিসটেম অফ এডুকেশন আছে, দুটি ভাগ আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যারা বড় লোক তাদের জন্য একটা, আর যারা গরীব লোক, চাকুরে তাদের জন্য আর একটা শিক্ষা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দুপুরবেলায় কর্পোরেশনে গিয়েছিলাম। কর্পোরেশনের টিচাররা তারা স্কুল বাড়ী সারানোর জন্য, জল পড়ে, অন্যান্য দাবীতে অবস্থান করছেন, দাবী বিশেষ কিছু নেই। গ্রাম সহরের দরিদ্র মানুষের ছেলেরা, গরীব মানুষের ছেলেরা, কেরানীর ছেলেরা, পিওনের ছেলেরা, শ্রমিকের ছেলেরা তারা পড়বে কর্পোরেশনের স্কুলগুলিতে। গ্রামের দরিদ্র স্কুলগুলি গোয়ালঘরের মত, মিউনিসিপ্যালিটির স্কুলগুলি উদ্বাস্তুদের মত, সেখানে পড়বে, তাদের জন্য বলা হচ্ছে ক্লাশ ফোর পর্যন্ত ফ্রি এডুকেশন, আর এই সহরের বড় বড় লোকের ছেলেরা, টাটা, বিরলা, বড় বড় ব্যবসায়ীর ছেলেরা তারা পড়বে ডনবসকো, সেন্ট লরেন্স ইত্যাদি যে সমস্ত স্কুল আছে সেখানে ৫০।৬০।৭০ টাকা মাইনে দিয়ে পড়বে।

এই যে ডুয়েল সিসটেম যা সমাজতন্ত্রের কথা বলে শিক্ষাক্ষেত্রে কার্যতঃ ব্রাহ্মণ এবং শুদ্র এইভাবে ভাগ করে রেখে দেওয়া হয়েছে এটা দূর করবেন কিনা আমি স্পষ্টভাবে জানতে চাই। আপনারা আইন করলেন, প্রাথমিক শিক্ষা আইন কিন্তু সেই আইনের মধ্যে বড় বড় বেশী টাকার স্কুলগুলিকে সাউথ পয়েন্ট ইত্যাদিকে বাদ দেওয়া হল। সেখানে যারা পড়বে তারা এ্যাডমিনিস্ট্রেটার হয়ে কাজে যোগ দেবে আর আপনার আমার ছেলে কেরানী হবে, পিওন হবে, কারখানার ওয়ার্কার হবে আর তা নাহলে অসংখ্য বেকারের দলে নাম লেখাবে। স্যার, মাননীয় শিক্ষামন্ত্রীকে তাই বলি, এই ব্যবস্থা দূর করুন, সমস্ত স্কুলগুলিকে সাহায্য করে একটা সমতালে উঠিয়ে আনুন। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করি, আজকে কোলকাতার বালিগঞ্জের একটা বস্তির ছেলে কেন এটা অনুভব করবে যে সে পড়বে ঐ কর্পোরেশনের স্কুলে যেখানে ছাদ ফুটো হয়ে জল পড়ে, দুর্গন্ধে পায়খানায় যাওয়া যায় না আর তার পাশেই ঐ সাউথ পয়েন্টে পড়বে বড়লোকের ছেলেরা? এটা কি সমাজতান্ত্রিক মানসিকতা তৈরি করতে সাহায্য করবে? তারপর স্যার, অন্য স্তরের কথা দেখা যাক। প্রাথমিক শিক্ষার ব্যাপারে আপনারা জেলা এ্যাডভাইসারী কমিটি করেছেন, এম,এল,এ'দের হাতে দায়িত্ব দিয়েছেন-- এম,এল,এ'দের হাতে দায়িত্ব বেশীদিন থাকবে না, পরে হয়ত এ্যাক্ট এ্যাসেন্ট করলে আইন তৈরী হবে এবং সেইভাবেই চলবে, আমি শুধু একটা কথা মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করি এবারে যে প্রাথমিক বিদ্যালয়গুলি পশ্চিমবাংলায় দেওয়া হল মাননীয় মন্ত্রিমহাশয় কি এটা অস্বীকার করতে পারেন যে এর পেছনে কোন পরিকল্পনা ছিলনা? স্কুলস ওয়ার স্যাংসান্ড মোর বাই প্রেসার দ্যান এ্যাকাডেমিক। আদার দ্যান এ্যাকাডেমিক স্কুলগুলি তৈরী হয়েছে। আদিবাসী অঞ্চলগুলিতে এবং অন্যান্য জেলাগুলিতে পরিকল্পনা করে স্কুলগুলি তৈরি করা হয়নি। যার ফলে আমি আপনাকে বলছি দায়িত্ব নিয়ে যে, বিভিন্ন জেলা থেকে যে খবর পাওয়া যাচ্ছে তাতে দেখা যাচ্ছে যে, যে স্কুলগুলি স্যাংসান্ড হয়েছে আমরা, বিধানসভার

সদস্যরা থাকলেও বহু জায়গাতে স্কুলগুলি হয়েছে অন্য কনসিডারেসান থেকে আদার দ্যান এ্যাকাডেমিক। এই জিনিষটা আপনি বন্ধ করতে পারবেন কিনা? তারপর স্যার, দীর্ঘদিন প্রাথমিক শিক্ষকদের আন্দোলনের সঙ্গে যুক্ত থাকার ফলে এটা দেখেছি প্রাথমিক শিক্ষকরা রোজ পড়ান কিনা জানি না কিন্তু রোজ একবার করে পোষ্ট অফিসে যান—১ তারিখ থেকে ৩০ বা ৩১ তারিখ পর্য্যন্ত, দেখবার জন্য মাহিনা এসেছে কিনা। মাননীয় মন্ত্রি মহাশয় আপনাকেতো বহু পরামর্শ দেওয়া হয়েছে, বলা হয়েছে আজকে গ্রামাঞ্চলে ষ্টেট ব্যাংকের, ইউনাইটেড ব্যাংকের বহু শাখা হয়েছে এইসব ব্যাঙ্কের শাখাগুলির ইন্সপেক্টরদের বলুন না, তাদের ড্রাফ্‌ট দিন, এমন কি হেডমাষ্টারকে দিন যাতে মাষ্টার মহাশয়রা মাসের এক তারিখ থেকে ১০ তারিখের মধ্যে যে কোন দিন মাহিনা পেতে পারেন। এটা কেন করা যাচ্ছে না তা আমি বুঝতে পারছি না। আপনার সাড়ে তিন হাজার টাকার কমিশনার রয়েছেন, এতবড় ডিপার্টমেন্ট রয়েছে, ডি.পি.আই. রয়েছে, নানান ব্যবস্থা রয়েছে সেখানে এটা সহজেই করতে পারেন। এটা বুঝি মাষ্টার মহাশয়দের কাজ রোজ পোষ্ট অফিসে যাওয়া নয়, রোজ পড়ান। কাজেই তাদের জন্য এটা না করার কোন কারণ নেই। তারপর প্রাথমিক শিক্ষার ব্যাপারে আরো একটা দিকের কথা বলব। এখনও প্রাথমিক শিক্ষার কোন সিলেবাস তৈরি হল না। বই এখনও পর্য্যন্ত প্রেসে পড়ে আছে—ইতিহাস বই প্রেসে পড়ে আছে অথচ এদিকে মার্চ মাস শেষ হতে চললো। মাননীয় শিক্ষামন্ত্রীকে জিজ্ঞাসা করছি, ব্যাপারটা কি, বই পাচ্ছে না কেন ছেলেরা? তাছাড়া আপনি বইগুলো একটু উল্টে পাল্টে দেখুন ভেতরে কি আছে। সেখানে ভূতের গল্প আছে, নানান রকমের গল্প আছে সেইসব অল্পবয়সী ছেলেদের পড়ান হচ্ছে। তারপর সেকেন্ডারী এডুকেশানের কথা একটু বলা যাক। মাধ্যমিক শিক্ষা পর্ষদ—হোয়াট ডাজ ইট মিন? অধিকাংশ মানুষ বা গার্জেনের কাছে এই পর্ষদ হচ্ছে একটা পরীক্ষা গ্রহণের যন্ত্র যা সেই কাজটাও ভালভাবে করতে পারে না। শুধু পরীক্ষা গ্রহণ ছাড়া তার কোন কাজ নেই। একটা মধ্যশিক্ষা পর্ষদ আইন করে তৈরি করা হয়েছে সেখানে কি আপনি বলতে পারেন যে তার পড়াশুনার উপর, সিলেবাসের উপর কোন রিসার্চ টিম আছে কিনা? এইসব রিসার্চের ব্যাপার তাদের নেই। সিলেবাস একটি করেছেন, গতবারের তুলনায় একটু ভাল, একটা ওয়ার্ক এডুকেশান, একটা উৎপাদনমুখী শিক্ষার কথা তাঁরা ভাবছেন বলে বোঝা গেল যদিও এই সিলেবাস কারা করছেন আমরা জানি না। খোঁজ নিয়ে জেনেছি বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানকে তাদের যে সমস্ত এ্যাসোসিয়েশান আছে তাদের পরামর্শ নেওয়া হয়নি। অনেক শিক্ষাবিদকেও ডাকা হয়নি।

[6-00—6-10 p.m.]

এর আগে আমি শিক্ষামন্ত্রীকে ভাবতে বলি। ৩টি ভাষা শেখান হচ্ছে মাধ্যমিক স্তরে। ইংরাজী, বাংলা ও সংস্কৃত কমপালসারি করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংস্কৃতের উপর আমার অনুরাগ খুব। আমি আপনাকে সবিনয়ে নিবেদন করছি যে ম্যাট্রিক এবং ইনটারমিডিয়েট-এ এই দুটোতেই ফাষ্ট হয়েছিলাম। কিন্তু তবু আমি বলি যে সংস্কৃত ভাষা মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে ছেলেদের আর পড়ান হচ্ছে কেন? তারা শুধু ভাষা শেখাবার চেষ্টা করে সময় অপচয় করবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইলেকট্রোনিক্স-এর যুগে, বিজ্ঞান কত বেশী এগিয়েছে, প্রযুক্তিবিদ্যা কত বেশী এগিয়েছে। আর ১২, ১৩, ১৪, ১৫ বছরের ছেলেরা সেগুলিতো পড়বে। সেগুলি একটু পড়ান। আপনি ওয়ার্ক স্টাডি করলেন, লাইফ সাইন্স করলেন। খুব ভাল কথা, আমি খুব পছন্দ করি। কিন্তু সেইগুলি তারা একটু পড়ুক। ভাষা শিক্ষার জন্য এত বেশী পরিশ্রম কেন? আপনি এখানে বলেছেন যে অন্য বিষয়ের মাধ্যমে লাইফ সাইন্স পড়ান হচ্ছে। আপনি কি এটাতে মনে করেন যে জিওলজি বা বোটানির পোরসান পড়াবে ফিজিক্স-এর মাষ্টার অথবা ইতিহাসের মাষ্টার বা আমার মত বাংলা বা ইংরাজী মাষ্টারকে বলা হল যে তুমি লাইফ সাইন্স পড়াও। তুমি লাইফ সাইন্স-এর ট্রেনিং নিয়ে এস, আড়াই মাসের, এতে বড় জোর ১০ দিনের বক্তৃতা হয়, এতে পড়ান হয় না। টাকা খরচ করতে হবে একটা সিলেবাস ইনট্রোডিউস করে দিলাম আর তারপরে এইরকম-ভাবে ট্রেনিং নিয়ে পড়ান হয় না। টাকা খরচ করুন, লাইফ সাইন্স'এ বলুন টাকা

দেবো, ওয়ার্ক স্টাডির জন্য টাকা দেবো। ওয়ার্ক স্টাডির একটা হিসাব দেখলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়ার্ক স্টাডির মধ্যে আছে এবং ছেলেরা যা করবে সোসাল সার্ভিস তার মধ্যে আছে ঠোংগা তৈরী করা। আমি কয়েকদিন আগে আমার এলাকার হেড-মাষ্টার মহাশয়কে ডেকেছিলাম তাঁর প্রবলেমটা জানার জন্য। আমি বলেছিলাম কয়েকটা বিধবা বুড়ির যে অন্ন খাওয়া, এই ওয়ার্ক আপনাদের করতে হবে না। ঠোংগা বানাবেন, বিক্রি করবেন এবং এই করে অন্ন সংস্থান করবেন, এটা করে দরকার নেই। যদি এই হয় সোসাল সার্ভিস মানে, এবং ওয়ার্ক স্টাডি মানে ঠোংগা বানানোর কাজ তার মধ্যে থাকবে তাহলে এই মধ্যশিক্ষা পর্ষদের এই সিলেবাসটা নিপাত যাক একথা আমি বলেছি। আজকে ইলেকট্রোনিক্স যুগে ঠোংগা বানান এগুলি ওয়ার্ক স্টাডি নয়, এগুলি একটু ভাবতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলেজ শিক্ষকদের কথা আমি একটু বলি। সমস্ত প্রাথমিক এবং সেকেন্ডারী সম্পর্কে আর একটা কথা আপনাকে বলি যে মাইনা বাড়ান দরকার। শিক্ষামন্ত্রী মহাশয় জানেন, আগামী ২৮ তারিখে পশ্চিমবাংলায় সব কয়টি প্রাথমিক শিক্ষক সংগঠন তারা বিধানসভা অভিযান করছে। তারমধ্যে আপনাদের দলের লোক আছে, আমাদের দলের লোক আছে, সি,পি,এম,'এর দলের লোক আছে এবং অন্যান্য নির্দলীয় বহু দলের লোক আছেন। আজকে বহু প্রাথমিক শিক্ষক আছেন তারা সকলে আসছেন কেন? একথা ঠিক যে আজকে প্রাইমারী টিচাররা যে মাইনা পান তাতে পড়ান যায় না। সোভিয়েট বা অন্য দেশের কথা আমি বলছি না। সোভিয়েটের কথা বললে অনেকে রাগ করেন, আমি সেকথা বলছি না। কিন্তু একথা ঠিক যে এলিমেন্টারী এডুকেটরস যারা, বা প্রাথমিক স্তরে পড়ায় যারা তাদের যা মাইনা অন্য দেশে দেওয়া হয়, আমাদের দেশে তাও দেওয়া হয় না। অন্য রাজ্যে তার থেকে বেশী দেওয়া হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা কি সম্ভব আজকের দুর্মূল্যের বাজারে ১৯৫ টাকা, ২০০ টাকা মাইনা পেয়ে একজন প্রাথমিক শিক্ষক গ্রামে যা জমিজমা আছে, হয়ত অনেকেরই নেই, শহরে যারা উদ্বাস্তু আমি উদ্বাস্তু এলাকার লোক। আপনি জানেন যে একজন উদ্বাস্তু প্রাথমিক শিক্ষক ১৯৫ টাকা, ২০০ টাকা মাইনেতে সে কি করে বাঁচতে পারে। সেজন্য মাননীয় শিক্ষামন্ত্রীকে আমি এটা একটু ভাবতে অনুরোধ করছি। আপনি টাকা এবারে বাড়িয়েছেন। আমি নিজে কলেজ শিক্ষক হিসাবে দাবী করছি, আপনি প্রাথমিক শিক্ষকদের কিছু মাইনা বাড়ান এবং তাদের চাকুরীর নিরাপত্তার বিধান করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর ২।৪ মিনিট বলবো। আজকে সেকেন্ডারী এডুকেসান'এ যারা আছেন তাদের মাইনা কিছু বাড়ান দরকার। কলেজ শিক্ষকদের কথা বলি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে বলি ট্রাস্ট কলেজ এবং সোসাইটি কলেজগুলি তুলে দেবার জন্য কোমর বেঁধে লাগুন। আপনি কিছুতেই কোলকাতা এবং পশ্চিমবাংলার একদল লোক এই কলেজগুলি নিয়ে ব্যবসা করবে, সে যত বড়লোক হোন সেটা আপনি এলাউ করবেন না। আপনি এ্যাডভাইসারী কমিটিতে দিচ্ছেন। এডাইভাইসারী কমিটি রেকমেন্ড করলে কতদিনে কার্যকরী হবে তা জানি না। কিন্তু দরকার হলে কেন্দ্রের কাছে আপনি লিখুন। পশ্চিমবঙ্গের মানুষ এই জিনিষ আর বরদাস্ত করবে না। ১৭০টি প্রাইভেট কলেজ পশ্চিম-বাংলায় আছে। তার মধ্যে ১৪৫টি প্রাইভেট কলেজ-এর শিক্ষকরা মাইনা পাচ্ছে না। আপনি জানেন তারা ডেফিসিট গ্রান্ট-এর জন্য আবেদন করেছেন। এটা কি লজ্জার কথা, মৃত্যুঞ্জয়বাবু আপনার আমলেই কলেজ শিক্ষকরা প্রথম আইন অমান্য করলেন। কলকাতার রাস্তায় বার হলেন। সত্যপ্রিয়বাবুর আমলে করেননি, তার আগে রবীন্দ্রলাল সিংহ মহাশয়ের আমলেও করেননি। এটা কেন আপনি হতে দেবেন। আপনি ২৫ লক্ষ টাকা এই বছর দেবেন বলেছেন। আপনি সেটা ভাবুন যে কলেজগুলি ডেফিসিট গ্রান্ট-এর স্কীম আনবার জন্য কিছু ন্যাশালাইজ করুন তার জন্য আমাদের কোন আপত্তি নেই। আপনি ডেফিসিট গ্রান্ট-এর স্কীম'এ আনুন এবং এটা এখনই করা দরকার। পরিশেষে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পলিটেকনিক এডুকেসান সম্পর্কে বলি। সরকার এ ব্যাপারে ভাল সিদ্ধান্ত করেছেন এবং মৃত্যুঞ্জয়বাবুকে একটা ধন্যবাদ জানাই। তিনি পলি-টেকনিকগুলি নিয়ে নেবেন বলেছেন। খুব ভাল কথা। কিন্তু এই প্রসংঙ্গে আমি ২টি কথা বলি। প্রথম হচ্ছে পলিটেকনিকগুলি এখনও নিয়ে নেওয়া হচ্ছে না কেন? নেওয়া হচ্ছে না কেন, শুনছি ডিরেকটর অফ টেকনিক্যাল এডুকেসান বলছেন, আমার লোকজন

কম সুতরাং নেওয়ার প্রসেসটার তরান্বিত করা যাচ্ছে না। এটা তাড়াতাড়ি নিয়ে নেবেন। দ্বিতীয় যে কথা আমি বলি সে পলিটেকনিকগুলিকে ডাইভারসিফিকেসান করুন। আজকে কলকাতায় ইলেকট্রনিক তৈরী করবার ব্যবস্থা হয়েছে। কিন্তু আপনাদের সেই পুরান সিভিল, মেকানিক্যাল, ইলেকট্রিক্যাল, এই তিনটে মান্ধাতার আমল থেকে কোর্স রয়েছে। আজকে এমন ব্যবস্থা করুন যাতে উন্নত ধরনের পড়াশুনা হয়। জলপাইগুড়িতে পলিটেকনিক আছে, সেখানে আপনি টি টেকনলজি পড়াবার ব্যবস্থা করুন। মালদহে আম থেকে অন্য কিছু করা যায় কি না, সেটা চিন্তা করুন। এই পলিটেকনিকগুলো যে সিলেবাস, সেইগুলোকে ডাইভারসিফাই করবার ব্যবস্থা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতায় ভাবার যে ইন্সটিটিউট অব ইলেকট্রনিক্স ইন্সটিটিউট আছে, সেখানে ১২১ জনকে রিক্রুট করা হয়েছে, যার মধ্যে পশ্চিমবাংলার একটা ছেলেও চাকরি পায়নি, তারা বিলো কোয়ালিফিকেশনের ছেলে বলে। সুতরাং এই পলিটেকনিকগুলোর যে সিলেবাস তাকে আপনি ডাইভারসিফাই করে আধুনিকীকরণ করুন, নিয়ে নেবার প্রসেসটা তরান্বিত করুন এবং শেষকালে শিক্ষামন্ত্রীকে বলি একটু উদ্যোগী হয়ে--সত্যপ্রিয়বাবুর অপদার্থতার নামে তিনি যথেষ্ট পরিমাণে করে গেছেন শিক্ষক হয়েও, আগেও তো জমিদাররা এডুকেশন মিনিষ্টার হতেন, যেমন রায় হরেন্দ্র নাথ চৌধুরী, রবীন্দ্রলাল সিনহা ইত্যাদি, এখন নয় কয়েক বছর ধরে শিক্ষকরা শিক্ষামন্ত্রী হচ্ছেন। আপনি শিক্ষক হয়ে শিক্ষারক্ষেত্রে একটা মোবিলিটি বা গতিশীলতার সৃষ্টি করুন, আমাদের সকলের সমর্থন আপনি পাবেন। কিন্তু আজকে এই পরিপ্রেক্ষিতে এই বাজেটকে আমি সমর্থন করতে পারছি না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Phani Bhusan Singhababu :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের শিক্ষামন্ত্রী ১৯৭৪-৭৫ সালের জন্য ব্যয়ববরাদ্দ দাবী উপস্থিত করেছেন এই বিধানসভায় তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। আজকে আর,এস,পি, বন্ধুরা এই ব্যয়বরাদ্দকে বিরোধিতা করতে হবে বলে তাঁরা বিরোধিতা করে যাবেন, এলে কিছু যায় আসে না। যুক্তফ্রন্ট সরকারের আমলে যে শিক্ষাব্যবস্থা ছিল তার ফলে পশ্চিমবাংলার মানুষ একেবারে নিরাশ হয়ে পড়েছিল, শিক্ষা প্রতিষ্ঠানের ভিতর তাদের পার্টির লোক ঢুকিয়ে প্রশাসনের মধ্যে যে নৈরাজ্য, বিশৃঙ্খলা সৃষ্টি করেছিল এবং তার পরবর্তীকালে এই দু-বছর আমাদের সরকার আসার পর শিক্ষা প্রতিষ্ঠান বা প্রশাসন কি করে ঠিকভাবে চালানো যায় তার ব্যবস্থা করেছেন। আমি আমাদের শিক্ষামন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ জানাই এইজন্য যে তিনি আমাদের দেশের প্রাথমিক, মাধ্যমিক, কলেজিয় এবং বিশ্ববিদ্যালয় শিক্ষাকে কিভাবে দেশের প্রতিটি মানুষের কাজে লাগানো যায় তার ব্যবস্থা করেছেন। তিনি যে মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে ১০ম শ্রেণী পর্য্যন্ত পাঠ্যক্রম চালু করার জন্য বিল এনেছেন, এতে ছাত্রসমাজের ক্ষেত্রে যে নতুন দিনের সূচনা করেছেন, তার জন্য তাঁকে আমার আন্তরিক ধন্যবাদ জানাই। গ্রামবাংলার বহু জায়গায় স্কুল ছিল না, তিনি সেই সব জায়গায় স্কুল স্থাপন করেছেন এর জন্যই তিনি ধন্যবাদ পাবার যোগ্য। এই বিষয়ে আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দু-একটা কথা বলতে চাই সেটা হচ্ছে শিক্ষক এবং শিক্ষাকর্মী তারা সরকারী অনুদানের উপর নির্ভর করে আপনি তার কিছু পরিবর্ত্তন করুন। আমরা গ্রাণ্ট ইন এড কলেজ থেকে সুরু করে বিভিন্ন পর্য্যায়ে নিয়ে গিয়েছি। সেইসব জায়গায় তারা দীর্ঘদিন টাকা পান না। আমি শিক্ষামন্ত্রীর কাছে আমি এই আবেদন জানাবো, এইসব শিক্ষক এবং শিক্ষাকর্মীদের মাসের শেষে কিভাবে মাইনে দেওয়া যায় সেটা একটু চিন্তা করে দেখবেন। আমি আরও বলতে চাই যে শিক্ষকরা দীর্ঘদিন ধরে শিক্ষকতার কাজ করেন, তাদের পেনশন, গ্রাচ্যুয়িটি দেবার কথা সরকার ঘোষণা করেছেন, কিন্তু দুঃখের বিষয় অনেক শিক্ষক এবং শিক্ষাকর্মী তারা অবসর গ্রহণ করার পরও তাদের সেই সমস্ত পেনশন, গ্রাচ্যুয়িটির কোন ব্যবস্থা হচ্ছে না, যার ফলে তাদের অভাব-অনটনের মধ্যে দিনাতিপাত করতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শিক্ষামন্ত্রীর কাছে এই দাবী রাখছি, যখন আপনারা এই শিক্ষক এবং শিক্ষাকর্মীদের পেনশন, গ্রাচ্যুয়িটির আওতায় আনতে পেরেছেন তখন এদের সত্বর এইসব পেনসন, গ্রাচ্যুয়িটি যাতে দেওয়া যায়, তার জন্য ব্যবস্থা নেবেন।

[6-10—6-20 p.m.]

এই যে স্কুলগুলিকে '৭১ সালের পর অনুমোদন দিয়েছেন সেগুলিকে কি করে গ্রান্ট ইন এডের মধ্যে আনা যায় সেদিকে একটু নজর দেবেন। আমরা মহামান্য রাজ্যপালের ভাষণে দেখেছি যে শিক্ষাই জাতীয় অগ্রগতির প্রধান পদক্ষেপ। কিন্তু তার জন্য আজকে মাত্র ১০৬ কোটি টাকা বরাদ্দ করা হচ্ছে। তাই আমি আশা করব আগামী দিনে শিক্ষার জন্য আরো বেশী অর্থ বরাদ্দ করে আমাদের সরকার শিক্ষাক্ষেত্রে নতুন পদক্ষেপ নিয়ে এগিয়ে যাবেন এবং পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যাবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Rup Singh Majhi**

মাননীয় স্পীকার স্যার, শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষাখাতে যে ব্যয়বরাদ্দের দাবী করেছেন তার উপর আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় পুরুলিয়া জেলার মত অনুন্নত জেলার কথা তাঁর বাজেট বক্তৃতার মধ্যে কোথাও উল্লেখ করেননি, এটা অত্যন্ত দুঃখের বিষয়। পুরুলিয়া জেলার ব্যাপারে কতগুলি বিষয়-বস্তুর ওপর কনসিডার করা উচিত ছিল, কিন্তু সেগুলি কনসিডার করা হয় নাই বলে আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় প্রাথমিক স্কুলের সংখ্যা অত্যন্ত কম। সেখানে যে সমস্ত স্কুলগুলি আজ পর্যন্ত হচ্ছে তার যে কমিটি গঠিত হয়েছে সেখানে আদিবাসীদের কোন সুযোগ হচ্ছে না এ বিষয়ে অংশ গ্রহণ করার, অথচ আপনি জানেন স্যার, পুরুলিয়া জেলা আদিবাসী অধ্যুষিত অঞ্চল, সেইজন্য আদিবাসীরা যে সমস্ত সুযোগ সেখানে পাচ্ছেন না সেই সমস্ত সুযোগ অবিলম্বে তাদের দেবার জন্য আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি। সেই সমস্ত আদিবাসী অধ্যুষিত এলাকায় এই সমস্ত নিরক্ষর, গরীব মানুষদের আমরা ইলেকশন ক্যামপেনের সময় যে প্রতিশ্রুতি দিয়েছি সেই প্রতিশ্রুতি পালন করতে আমরা দৃঢ় সংকল্প এবং দৃঢ় পদক্ষেপ নিয়ে আমরা সেদিকে এগিয়ে যাবার জন্য আমি বিভাগীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব। আজকে আপনি সেকেন্ডারী শিক্ষকদের প্রতি যে বিচারবিবেচনা দেখিয়েছেন তাতে তাদের বিশেষ কিছু দিতে না পারলেও, যেটা দিয়েছেন ঐ সরকারী কর্মচারীদের হারে মহার্ঘ ভাতা ইত্যাদি তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু তার সাথে সাথে আমি অত্যন্ত ক্ষোভের সাথে এবং দুঃখের সাথে বলতে চাই যে আজকে যে সমস্ত সেকেন্ডারী স্কুল ডেফিসিট গ্রান্টের আওতায় এসেছে বিশেষ করে '৭০ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত, যদিও মন্ত্রিমহাশয় এখানে উল্লেখ করেছেন যে '৭১ সালের ১লা জানুয়ারীর পরবর্তীকালে যে সব স্কুল রেকগনিশন পেয়েছেন--বিশেষ করে আমাদের পুরুলিয়া জেলায় '৭২-৭৩ সালেই সবচেয়ে বেশী স্কুল রেকগনিশন পেয়েছে--সেগুলি ডেফিসিট গ্রান্টের আওতার বাইরে পড়ছে। তাই আমি তাঁর কাছে অনুরোধ করব যে তিনি যেন সে সব স্কুলকে ডেফিসিটের আওতার মধ্যে রাখেন। শুধু তাই নয় মন্ত্রি মহাশয়কে অনুরোধ করব যে তিনি মূল্যবৃদ্ধির সাথে সাথে শিক্ষকদের বেতন বৃদ্ধির বিষয়ে একটু চিন্তা করবেন। তারপর আপনি একটা সার্কুলার দিয়েছেন সেকেন্ডারী স্কুলের ক্ষেত্রে যে ক্লাশ ইলেভেনকে টেন ক্লাশ স্কুল করে ফেলার ফলে সারপ্লাস টিচারদের ব্যাপারে ম্যানেজিং কমিটিকে ক্ষমতা দেওয়া হচ্ছে, কিন্তু আমি মনে করি সেটা অত্যন্ত বেশী ক্ষমতা দেওয়া হয়ে যাচ্ছে। শুধু তাই নয় প্রাইমারী বিলডিংস কনসট্রাকশনের জন্য ছাত্ররা এবং সাধারণ গরীব মানুষ ১ হাজার টাকা করে কালেকশন করে ক্রেসপ্রোগ্রাম এন্ড স্কীমে স্কুল বোর্ড-এর ফান্ডে জমা দিয়েছে বছর খানেক আগে, অথচ আজ পর্যন্ত সেই সমস্ত স্কুল-এর বিল্ডিং কনসট্রাকশন হয়নি বলে আমরা অত্যন্ত হতাশা বোধ করছি। তারপর মাতৃভাষার মাধ্যমে শিক্ষা চালু করা উচতি, কিন্তু তা এখনো হয়নি। যেখানে সাওতাল সম্প্রদায় আছে সেখানে তাদের মাতৃভাষার মাধ্যমে শিক্ষা চালু করা উচিত এবং প্রাইমারী স্কুলে অন্ততঃ সাওতাল-ভাষী শিক্ষক রাখার ব্যবস্থা করা হোক, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Mira Mitra :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে গ্রাম বাংলার প্রতিনিধি হিসাবে গ্রামবাংলার প্রাথমিক স্কুল সম্বন্ধে কিছু না বললে অন্যায় করা হবে। আমার এলাকা একটা সীমান্তবর্তী এলাকা। সেখানকার অবস্থা অন্য এলাকার চেয়ে একটু স্বতন্ত্র। কারণ সেখানে পূর্ববাংলা থেকে বহু উদাস্তু এসে আছেন। বাংলাদেশের যুদ্ধের সময় যাঁরা এসে-ছিলেন তাঁরা সেখানকার স্কুলগুলিতে আশ্রয় নেবার ফলে সেই স্কুলগুলি প্রায় ধ্বংসপ্রাপ্ত। সেই সব স্কুলের বেঞ্চ, চেয়ার যা ছিল সেগুলিকে তাঁরা জ্বালানী হিসাবে ব্যবহার করেছেন। কিন্তু সেই সমস্ত স্কুলের জন্য এখনও পর্যন্ত কোন বিল্ডিং গ্রান্ট দেওয়া হয়নি। গ্রাম-বাংলার প্রাথমিক স্কুলগুলির যে দাবি তা অত্যন্ত দুর্দশাগ্রস্ত। তাদের মাথার উপরে চাল নেই, বসার চট পর্য্যন্ত নেই। সেখানকার রিফিউজি স্টুডেন্টদের জন্য পার স্টুডেন্ট যে ২০০ টাকা গ্রান্ট-এর ব্যবস্থা ছিল তাও তারা পায় না। সেখানে ১৭২টা স্কুলের মধ্যে ২৫টা আর,পি,স্কুল। ছাত্রদের মাথার উপর দিয়ে শীত, গ্রীষ্ম, বর্ষা বয়ে চলেছে, সেখানে জলের, ল্যাট্রিন-এর কোন ব্যবস্থা নেই। চতুর্থ পরিকল্পনার শেষে যদি আর একটা ক্লাশ এর সঙ্গে যোগ করা হয় তাহলে প্রাথমিক স্কুলগুলির সমস্যা আরও গুরুতর হবে। তারপর মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে শিক্ষাকালীন অবস্থায় কোন শিক্ষকের মৃত্যু হলে তার কোন সন্তান বা স্ত্রীকে যেন ঐ স্কুলে চাকরীর ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হয় এই আবেদন শিক্ষামন্ত্রীর কাছে রাখছি। প্রাইমারী স্কুলে ডেথ, রিটায়ারমেন্ট-এর পর শিক্ষক নিয়োগ করা হোত, কিন্তু সে সব বন্ধ হয়ে আছে। এর ফলে সেই সমস্ত স্কুলে শিক্ষা দেবার অসুবিধা হচ্ছে। তারপর বেসিক স্কুল-এর ক্ষেত্রে রিক্রুটমেন্ট, ট্রেনিং-এর এমন ব্যবস্থা হচ্ছে যার ফলে এই বেসিক স্কুলগুলি এক একটা প্রহসনে পরিণত হয়েছে। এরপর আমি বলব যে এডু-কেশনকে কর্মকেন্দ্রিক করতে হবে। এই জিনিষটা মহাত্মা গান্ধী করতে চেয়েছিলেন বুনিয়াদি শিক্ষার মাধ্যমে।

6-20—6-30 p.m]

আমি নিজেও বুনিয়াদী শিক্ষায় শিক্ষিত, আমি নিজে এই জিনিসটা জানি যে ইকুইপ-মেন্টের অভাবে ট্রেনিংপ্রাপ্ত শিক্ষকরা ছেলেদের সেই শিক্ষা দিতে পারেন না, তাঁদের ট্রেনিং নষ্ট হয়ে যায়। কর্মভিত্তিক শিক্ষা দিতে গেলে নিচু স্তর থেকে শিক্ষা দেওয়া দরকার। তারপর রয়েছে প্রাথমিক শিক্ষকদের বেতনের প্রশ্ন যেটা বলে বলে পুরান হয়ে গেছে। মাধ্যমিক শিক্ষা স্তরে সেই একই কথা। শিক্ষকদের মাইনে মাসের পর মাস পাওয়া যাচ্ছে না, এটা একটা ট্র্যাডিসান হয়ে দাঁড়িয়েছে শিক্ষকদের জীবনে। তারপর পাঠ্য পুস্তকের সমস্যা রয়েছে। এই মার্চ মাস পর্যন্ত পাঠ্য পুস্তক পাওয়া যাচ্ছে না, ফলে ছাত্রদের লেখা-পড়ায় খুব অসুবিধা হচ্ছে। আর একটা কথা বলব সেটা হচ্ছে কলকাতার পৌর শিক্ষকগণ ধর্মঘট করেছেন তাঁদের কতকগুলি দাবীর ভিত্তিতে, যেমন সিনিয়রিটি বেসিসে প্রোমোসান, মাইনের বিল রেগুলার পেমেন্ট, স্যানিটারী, ওয়াটারিং, বিল্ডিং রিপেয়ারিং গ্রান্ট ইত্যাদির ভিত্তিতে তাঁরা ফিফ্‌থ ডে আমরণ অনশন করছেন। শিক্ষাক্ষেত্রে কি মাধ্যমিক কি প্রাথমিক সর্বস্তরে নৈরাজ্য, ডিফেক্ট মোটামুটি একই। আমাদের সরকারের ক্ষমতা সীমিত, আমার আশা এই সীমিত ক্ষমতার মধ্যে আমাদের সরকার মোটামুটি একটা সুষ্ঠু ব্যবস্থা নির্ধারণ করবেন।

আমার সর্বশেষ বক্তব্য হচ্ছে শিক্ষাকে রাজনৈতিক নোংরামী থেকে বাঁচাবার জন্য সরকারের কাছে অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি যদিও সব কথা শেষ করতে পারলাম না।

**Shri Mahabubul Haque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আজকে যে শিক্ষা খাতে ব্যয়বরাদ্দের দাবী উপস্থাপিত করেছেন তাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। সমর্থন করছি এইজন্য যে কোন এক রাজনৈতিক দলের মুখপাত্র এ,বি,টি,এ তার নেতা সত্যপ্রিয় রায় এবং অনিলা দেবী যখন শিক্ষকদের অনেক আশার কথা শুনিয়েছিলেন তখন আমরা ভেবেছিলাম

সত্যপ্রিয়বাবু যখন শিক্ষা ব্যবস্থায় আসবেন তখন তিনি নিশ্চয়ই শিক্ষকদের দাবী গ্রহণ করবেন। কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় সত্যপ্রিয়বাবু যখন পশ্চিমবঙ্গের শিক্ষামন্ত্রী ছিলেন তখন যেটুকু ব্যবস্থা আগে ছিল সেটুকুও থাকল না, উপরন্তু সমস্ত স্কুল কলেজে শিক্ষার আবহাওয়া সম্পূর্ণ নষ্ট হয়ে গেল। আমাদের জনপ্রিয় কংগ্রেস সরকার সেই অরাজকতা দূর করে স্কুল কলেজে যে শিক্ষার আলো জ্বালাতে পেরেছেন তার জন্য মন্ত্রীসভা এবং শিক্ষা-মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে সারা পশ্চিমবঙ্গে ৪র্থ শ্রেণী পর্যন্ত বিনা পয়সায় ছেলেদের পড়ার সুযোগ করে দিয়েছেন। অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে ১৯৭০ সাল পর্যন্ত ঘাটতিভিত্তিক স্কুলগুলির টাকা পয়সা পূরণ করার জন্য চেষ্টা করছেন। অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে মৃতপ্রায় মাদ্রাসা বোর্ডকে পুনরুজ্জীবিত করেছেন এবং সরকারী কর্মচারীদের সমহারে ১৬ টাকা মহার্ঘভাতা শিক্ষকদের দিয়েছেন। অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে নতুন কর্মভিত্তিক শিক্ষাব্যবস্থা চালু করেছেন। অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় যেমন আমাদের চাঁচলে রবীন্দ্র ভবন নির্মাণ, মালদহ টাউন হল নির্মাণ, মালদহ মিউজিয়ামের উন্নতি করণের জন্য টাকা দেওয়া হয়েছে।

আমি এবারে কতকগুলি সাজেসনস্ রাখতে চাই। আজকাল দেখছি অনেক লড়াই এবং আন্দোলন হচ্ছে এবং সেগুলিকে অনেক লোকে মর্যাদার লড়াই বলে বলছেন। আজকে ব্যুরোক্রাট এবং টেকনোক্রাটদের যে আন্দোলন হচ্ছে তাকে অনেক মর্যাদার লড়াই বলে বলছেন। আমি মনে করি এই টেকনোক্রাট এবং ব্যুরোক্রাটদের যাঁরা গঠন করেন, যাঁরা জাতির মেরুদন্ড গঠন করেন সেই শিক্ষকরা আজ যে লড়াই করছেন সেই লড়াইকে মর্যাদার লড়াই বলে আখ্যা দেওয়া উচিত। তারপর, শিক্ষকরা মাসের পয়লা তারিখে যাতে তাঁদের বেতন পান সেই অনুরোধ আমি মন্ত্রিমহাশয়ের কাছে রাখছি। নূতন সিলেবাস অনুসারে হাঁস, মুরগী পালন এবং মৌমাছি পালন ইত্যাদি শিক্ষা দেওয়া হবে বলা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় সেখানে নাইট গার্ডের কোন ব্যবস্থা নেই। নাইট গার্ড যদি না থাকে তাহলে ওই মৌমাছির বাসায় যে মধু হবে সেই মধু, হাঁস, মুরগীর যে ডিম হবে সেই ডিম এবং মাংস সবই তো চুরি হয়ে যাবে। কাজেই নাইট গার্ডের ব্যবস্থা একান্তই করা দরকার এগুলি রক্ষা করবার জন্য। আমার আর একটি বক্তব্য হচ্ছে ছেলেদের বই এবং কাগজ সরবরাহ করার ব্যবস্থা করুন। এবং চতুর্থ শ্রেণীর কর্মচারী যাদের বেতন অত্যন্ত কম তাদের সরকারী হারে বেতন দেবার ব্যবস্থা করুন। এছাড়া আমার বক্তব্য হচ্ছে অষ্টম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষাব্যবস্থা প্রবর্তন করুন এবং প্রতিটি স্কুলে পানীয় জল সর-সরবরাহের ব্যবস্থা করুন। একথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দেমাতরম্॥

**Shri Habibur Rahaman :**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে শিক্ষামন্ত্রী মহাশয় এইসভায় যে ব্যয়বরাদ্দ উৎথাপন করেছেন আমি তাকে পুরাপুরি সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে দুচারটে কথা বলব। মাননীয় স্পীকার মহাশয়, এই বাজেট সম্পর্কে বলার পূর্বে আমি দুঃখের সঙ্গে শিক্ষামন্ত্রী মহাশয়কে বলছি দেশ গঠনের মূল দায়িত্ব যাঁদের হাতে রয়েছে, জাতি গঠনের দায়িত্ব যাঁরা বহন করছেন সেই প্রাথমিক শিক্ষকদের রাস্তায় বসিয়ে রেখে, তাঁদের উপেক্ষা করে কখনও দেশকে অগ্রগতির পথে নেওয়া যায় না। এই ব্যাপার নিয়ে ইতিপূর্বে বিভিন্ন সদস্য দৃষ্টি আকর্ষণ করেছেন। আজকে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষক সমিতির নেতৃত্বে ১২০০-র অধিক শিক্ষক কারাবরণ করেছেন তাঁদের ন্যূনতম দাবী আদায়ের জন্য। তাঁরা সরকারের কাছে যে দাবী রেখেছিলেন সেটা অগ্রাহ্য হবার জন্য তাঁরা আইন অমান্য আন্দোলনে নেমেছেন। শুধু তাই নয়, এই কোলকাতার বুকে পৌরসভার প্রাথমিক শিক্ষকগণও আমরণ অনশন করছেন। পৌরমন্ত্রী সেই শিক্ষকদের দাবী মেনে নিয়ে নির্দেশ দিয়েছেন কিন্তু দুঃখের বিষয় আমলারা সেটা কার্যকরী না করায় তাঁদের অনশন অব্যাহত রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আজকে শিক্ষা বাজেট পর্যালোচনার পর এই শিক্ষক বন্ধুদের দাবী দাওয়ার ব্যাপারে যাতে একটা সুষ্ঠু

মীমাংসা হয় তার জন্য আপনি আলোচনা চালান এবং তাঁরা যাতে তাঁদের আন্দোলন উঠিয়ে নেন তার ব্যবস্থা করুন এবং যাঁরা কারাবরণ করেছেন তাঁদের মুক্তি দিন। এবারে আমার সামনের বেঞ্চে আমাদের যে বন্ধুরা বসে রয়েছেন তাঁদের একটা গল্প শোনাচ্ছি যে গল্পটি আমি আমার এক শিক্ষকবন্ধুর কাছে একটি ফাংসনে শুনেছিলাম। বাৎসরিক পরীক্ষার জন্য ছেলেরা তৈরী হচ্ছে এবং একটি ছেলে হাতী সম্পর্কে একটি রচনা মুখস্ত করেছিল। কিন্তু পরীক্ষার ঘরে গিয়ে দেখা গেল রচনা হাতী সম্পর্কে দেয়নি বর্ষাকাল সম্পর্কে দিয়েছে।

[6-30—6-40 p.m.]

কি লিখবে পরীক্ষার হলে, হাত বন্ধ করে তো বসে থাকা যায় না, সে আরম্ভ করলো লিখতে আষাঢ় শ্রাবন মাস বর্ষাকাল হয়, বর্ষাকালে অধিক বৃষ্টি হয়, বৃষ্টিতে গাছ লতাপাতা সতেজ হয়, কলাগাছ বেশ সতেজ হয়ে উঠে, হাতীতে কলাগাছ খেতে ভালবাসে, হাতীর একটা শুঁড় আছে, হাতীর চারটা পা আছে ইত্যাদি ইত্যাদি। এখন আর পরীক্ষার্থীর কলম থামে না। বাহিরে বন্ধুবান্ধবএর আলোচনা হচ্ছে কে কেমন লিখল, সে বলল রচনা আমি একসেলেন্ট লেখেছি---৮ পৃষ্টা লিখেছি ২৫ এর মধ্যে ২০ নিশ্চয়ই পাব, একটা কমা দাড়ি পর্যন্ত বাদ দিইনি। সেইরকম আমাদের বিরোধীদলের বন্ধুদের বক্তৃতা হচ্ছে সেই রকম। তারা বাইরে থেকে মুখস্ত করে আসে আর তাই এসে এখানে বলেন। কিন্তু এখানে যে বাজেটে যে উজ্জ্বল সম্ভাবনা, দেশ গঠনের যে উজ্জ্বল সম্ভাবনা রয়েছে, বর্তমান সরকার যে দেশকে এগিয়ে নিয়ে যাবার যে ইঙ্গিত দিচ্ছেন সেটার সম্বন্ধে একটা কথাও বললেন না---বাইরে থেকে যা মুখস্ত করে এসেছেন তাই বলে যান। নির্বাচনের সময় যেমন নাই নাই করে বক্তৃতা দিয়েছেন এখানেও সেই রকম বক্তৃতা দিলেন। একবার বলুন যখন আপনাদের সরকার ছিল তখন আপনারা কি করেছিলেন। আর বর্তমান সরকার যে দৃঢ়পদক্ষেপে দেশকে এগিয়ে নিয়ে যাচ্ছেন সেটা এবার স্বীকার করুন। এইভাবে কি দায়িত্ব পালন করা যায়? (রেড লাইট) স্যার, আমার মূল কথা কিছুই বলা হল না, যাই হউক আমার সময় যখন শেষ হয়ে গেছে তখন আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আজকে যে বাজেট বরাদ্দের বক্তৃতা করলেন সেই বক্তৃতা আমাদের মোটেই আশাব্যঞ্জক মনে হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর সাতদিন পর থেকে পঞ্চম পরিকল্পনাকাল সুরু হচ্ছে। আজকে ২৫ তারিখ, ১লা এপ্রিল থেকে সুরু হবার কথা। এই পঞ্চম পরিকল্পনার কালে আমূল শিক্ষাকাঠামো পরিবর্তন সম্পর্কে কেন্দ্রীয় সরকার ভাবছেন, পরিকল্পনা কমিশনও ভাবছেন। কিছুদিন আগে আপনি জানেন কোঠারী কমিশনের যে রিপোর্ট বের হয়েছে, কোঠারী কমিশনের রিপোর্ট অনুযায়ী কি কি করণীয় আছে রাজ্য সরকারের পঞ্চম পরিকল্পনার সুরুর জন্য তার জন্য একটী এ্যাডভান্স এ্যাকশান কি কি নিতে হবে পরিকল্পনা কমিশনের পক্ষে থেকে বা মন্ত্রী দপ্তরের পক্ষ থেকে প্রত্যেকটী রাজ্য সরকারকে জানিয়ে দেওয়া হয়েছে। আমাদের কাছে যে বইটি আছে এডুকেশান ফিফ্থ ফাইভ ইয়ার প্ল্যান এটা মন্ত্রী দপ্তরের ছাপা বই-- এই বই'এর ১৬ চেপটারে এ্যাডভান্স এ্যাকশান ১২টা নেবার কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী নিজেই একটু চিন্তা করে দেখুন এই ১২টা এ্যাডভান্স এ্যাকশানের ভিতরে উনি কয়টা এ্যাডভান্স এ্যাকশান নিয়েছেন। আর ৭দিন পর থেকে আমাদের পঞ্চম পরিকল্পনা কাল সুরু হবে। দুই বছর হাতে ওর সময় ছিল, কোঠারী কমিশন থেকে কি কি কাজ আমাদের করণীয় বাছাই করা এবং এই ১২টা এ্যাডভান্স এ্যাকশান নেওয়া যাতে ৭দিন পর থেকে আমরা অত্যন্ত উদ্যোগ নিয়ে পঞ্চম পরিকল্পনা সুরু করতে পারি। স্যার, আমি এই কারণে বলছি যে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় উনি কেমন যেন চাকরী করছেন-- ১০টায় আসছেন আর ৫টায় যাচ্ছেন। কোন নতুন চিন্তা কোন নতুন উদ্যোগ যেটা শিক্ষামন্ত্রীর কাছে থেকে আমরা আশা করি সেটা কোথায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রেসিডেন্ট রুল আর জনপ্রিয় সরকারের মধ্যে পার্থক্য আছে। প্রেসিডেন্ট রুল থাকলে শিক্ষাদপ্তর যেভাবে চলত জনপ্রিয় সরকার দুই বছর এসেছে তা

একইভাবে চলছে, নতুন কোন চিন্তার স্ফূরণ পঞ্চম পরিকল্পনাকাল সুরু হবার আগে যেটী আমরা আশা করেছিলাম সেটীর কিছুই আমরা দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশ্ববিদ্যালয়ের কি অবস্থা সেটার বিষয়ে প্রথমে বলতে চাই। আমাদের ৭টা বিশ্ববিদ্যালয় আছে তার ভিতরে ৬টা বিশ্ববিদ্যালয় রাজ্য সরকারের কাছে থেকে টাকা পায়। বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় কেঃ বিশ্ববিদ্যালয়, আর যে ৬টী বিশ্ববিদ্যালয় আছে কোন দেশে এইরকম বিশ্ববিদ্যালয় আজকের দিনে যে বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যার উন্নতির যুগে এই রকমভাবে থাকতে পারে না।

আপনি একটু ভাবুন, বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে মেডিকেল কলেজ আছে, ইঞ্জিনীয়ারিং কলেজ আছে এবং এই রকম একাধিক কলেজ আছে এবং বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন কলেজে বিভিন্ন সিলেবাস আছে, তার স্ট্যান্ডারড অব টিচিং ও আলাদা, স্ট্যান্ডারড অব এক্-জামিনেশন আলাদা, শুধু তাই নয়, প্রত্যেক বিশ্ববিদ্যালয়ের ডিগ্রীর মূল্যও সমান হচ্ছে না, নর্থ বেঙ্গল বিশ্ববিদ্যালয়ের ডিগ্রীর যে মূল্য কলকাতা বিশ্ববিদ্যালয়ের ডিগ্রীর মূল্য সমান হচ্ছে না। শুধু তাই নয়, ছাত্ররাও এক প্রকার হীনমন্যতায়, ইন্ফিরিওরিটি কমপ্লেক্সে ভুগে যাচ্ছে। পোস্ট গ্রাজুয়েট কলেজ কোন কোন বিশ্ববিদ্যালয়ে আছে, আবার কোন ইউনিভার্সিটিতে নেই। এই রকম অবস্থা বেশী দিন চলতে পারে না, চলা উচিতও নয়। তাই বার বার চেয়েছিলাম, শিক্ষামন্ত্রী মহাশয়কে বলেছিলাম যে একটা মেডিকেল ইউনি-ভার্সিটি করুন, একটা ইঞ্জিনীয়ারিং ইউনিভার্সিটি করুন এবং এই ইউনির্ভাসিটির এ্যাফি-লিয়েশনে মেডিকেল এবং ইঞ্জিনীয়ারিং কলেজগুলিকে নিয়ে আসুন। তারা সিলেবাস ঠিক করে দেবে, স্ট্যান্ডার্ড অব টিচিং ঠিক করে দেবে এমন কি রিসার্চ এবং পোস্ট গ্রাজুয়েট ক্লাসে কি হবে না হবে ঠিক করে দেবে। আদারওয়াইজ এডুকেশন হয় না। সেই রকম-ভাবে-- এগ্রিকালচারাল ইউনির্ভাসিটি করার কথাও চিন্তা করুন। আজকে বাঁকুড়া মেডিকেল কলেজে এবং কলকাতা মেডিকেল কলেজে কি টিচিং এক রকম হচ্ছে? কলকাতায় পোষ্ট গ্রাজুয়েট আছে, বাঁকুড়ায় রিসার্চ যা হবে, বা নর্থ বেঙ্গলে যা হবে আর কলকাতায় যা হবে এগুলি এক রকম হবে? সেজন্য এগুলিকে একটা আম্ব্রেলার আন্ডারে নিয়ে আসুন। এই বিভিন্ন মেডিকেল কলেজ এবং ইঞ্জিনীয়ারিং কলেজ, অসংখ্য কলেজ আলাদা আলাদা ইউনিভার্সিটির অধীনে থাকায় ক্ষতি হচ্ছে। একটা আধুনিক কাঠামোয় বিশ্ব-বিদ্যালয় করা দরকার।

মাননীয় স্পীকার মহাশয়, এবার আসুন বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে যে আইন আছে, বলতে লজ্জা হয়, বর্ধমান বিশ্ববিদ্যালয়ে ২৫ জন সিনেটের মেম্বার, এই বার বছরের মধ্যে ১১ জনের বেশী কোন দিন মিটিং-এ আসেননি, কেন এই ধরণের আইন আছে? এক্জি-কিউটিভ কাউন্সিলে ১০ জনের ভিতর ৮ জন-এর বেশী আসে না, ১২ বছর ধরে এই চলছে। হরিদাসবাবু আছেন কল্যাণী বিশ্ববিদ্যালয়ে, আমরা জানি চার বছর অডিট নাই, ৩০ লক্ষ টাকার বেশী টাকার হিসাব নাই, বলতে গেলে উপাচার্য্যরা রাগ করেন। আপনারা নর্থবেঙ্গল ইউনির্ভাসিটির কথা ভাবুন, এই আইনগুলি পালটান, দু' বছর হয়ে গেল আইন তৈরী করতে পারেননি, যদি আইন তৈরী করতে না পারেন অনেক রাজ্য সরকারের বিদ্যা-বুদ্ধি নাই, সেখানে ইউ,জি,সি একটা মডেল এ্যাক্ট করে পাঠিয়ে দিয়েছে, এই আইন অনুযায়ী আইনগুলি পাল্টাবার জন্য। দু বছর হয়ে গেল কিন্তু সেই আইনের খোঁজই আপনি করেননি। মডেল আইন ইউ,জি,সি করে দিয়েছে, আপনার উচিত ছিল এই আইন-গুলি পাল্টান।

বর্তমান অবস্থায় ইউনিভার্সিটিতে এ্যাডমিশন হয় পলিটিক্যাল প্রেসারে। এ সম্বন্ধে একটা উদাহরণ দিচ্ছি। ৩৪ পারসেন্ট মার্ক পেয়েছে ধরে নিন একটা সাবজেক্টে, সায়েন্স সাবজেক্ট ফিজিক্স, ধরে নিন পাশ করেছে। কোন ইউনিভার্সিটি ইন্ডিয়ায় আছে যেখানে এ্যাডমিশন হচ্ছে? পলিটিক্যাল প্রেসারে বর্ধমানে হতে পারে। স্পীকার মহাশয়, সমস্ত টোকাটুকির ব্যাপার, বোটানিতে ২৮ জনের ভিতর ২৪ জন ফার্সট ক্লাস, জিওলজিতে ১৮ জনের ভিতর ১৬ জন ফার্স্ট ক্লাস, এটা কোন্ ইউনির্ভাসিটিতে হতে পারে বর্ধমানে

হতে পারে। বর্ধমানের সব কিছু আপনি মন্ত্রিমহাশয় জানেন, জানেন না এমন নন, কিন্তু জেনে শুনে তিনি গা বাঁচিয়ে চলতে চান। একজন কি এক বছরে পাঁচটি এক্‌জামিনেশন দিতে পারে? এম,এ, স্পেশাল অনার্স বি,এ, লাইব্রেরী সায়েন্স, বি,টি, এবং ল'— পারে। পৃথিবীর কোন্ দেশে পাঁচ পাঁচটি ইউনিভার্সিটি ডিগ্রী এক বছরে আহরণ করতে পারে? এটা কি সম্ভব? বাট দিস ইজ হ্যাপেনিং ইন দি ইউনিভার্সিটি অব বার্ডওয়ান। রিসার্চের জন্য ইউনিভার্সিটিতে প্রচুর টাকা দিচ্ছেন, কেন্দ্রীয় সরকার দিচ্ছে, রাজ্য সরকার দিচ্ছে।

[6-40—6-50 p.m.]

আজকে বেশীরভাগ রিসার্চ হচ্ছে ইরিলিভেন্ট তার সঙ্গে কোন কিছুর যোগাযোগের দরকার নাই, সমাজের যোগ নাই, বিদ্যাবুদ্ধিরও যোগ নাই। পুরানো যে সমস্ত রিসার্চ আছে তার থেকে টুকে রিসার্চ ডিগ্রী পেয়ে যাচ্ছে। শুধু টুকে এই রিসার্চের সঙ্গে ইণ্ডাস্ট্রীর কোন যোগ নাই। এই বিজ্ঞানের যুগে যেসব ইমপ্লিমেন্টেশান-এরও কোন যোগ নাই। আজকে রিসার্চ এবং ইণ্ডাস্ট্রী কোরিলেটেড নয়, একটা রিসার্চের একটা রেজাল্ট হলো, সেই রেজাল্ট ইউটিলাইজেসান হবে কমারসিয়ালি এবং ইণ্ডাস্ট্রিয়ালি তার কোন পরিকল্পনা, তার কোন ব্যবস্থা এই ইউনিভারসিটিগুলো করে না। ফলে সমস্ত রিসার্চের ব্যাপারটা ইরিলিভেন্ট হয়ে দাঁড়িয়েছে।

মাননীয় স্পীকার স্যার, আর একটা বোঝান প্রয়োজন। সেদিন প্রশ্নোত্তরের সময় শিক্ষামন্ত্রী বললেন কলকাতা ইউনিভার্সিটীর ছাত্রপিছু বছরে রাজ্য সরকারের খরচ ৮৬৩ টাকা; বর্দ্ধমান ইউনিভার্সিটীর ছাত্রপিছু বছরে রাজ্য সরকারের খরচ হয় বারোশো টাকার কাছাকাছি; আর যাদবপুরের ছাত্রপিছু দু-হাজার টাকা। মাননীয় স্পীকার স্যার, আমাদের ১৭ দফা কর্মসূচীর একটা ছিল আমরা রাজ্য গ্রান্টস্ কমিশন গঠন করবো এই প্রতিশ্রুতি দিয়ে আমরা ভোট পেয়েছি। আমি বিশ্বভারতী অঞ্চলের নির্বাচিত প্রতিনিধি আমি ইউনিভার্সিটী প্রফেসরদের বলেছি বর্দ্ধমানে বলেছি, ভাই, আমাকে ভোট দেও আমরা নির্ব্বাচিত হয়ে এলে এই দেখো---এই ১৭ দফা কর্মসূচীর মধ্যে আছে আমরা রাজ্য গ্রান্টস্ কমিশন গঠন করবো। কারা এই বিশ্ববিদ্যালয়ের টাকা দেওয়ার বরাদ্দটা ডিটারমাইন করে? কোন এ্যাসিস্টেন্ট সেক্রেটারি অফ্ দি ফিনান্স ডিপার্টমেন্ট এবং কোন ডেপুটি সেক্রেটারী অফ্ দি এডুকেশান ডিপার্টমেন্ট তাদের খুসী অনুযায়ী ঠিক হবে কোন ইউনিভার্সিটী কত পাবে। যাঁরা হলেন এ ব্যাপারে এক্সপার্ট, যাঁরা শিক্ষার সঙ্গে জড়িত তাদের নিয়ে আপনি রাজ্য গ্রান্টস্ কমিশন্ গঠন করলেন না। কেমন করে বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে টাকা বন্টনের যে বৈষম্য রয়েছে, তা দূর হতে পারে তার ব্যবস্থা আপনি করলেন না।

মাননীয় স্পীকার স্যার, কোঠারী কমিশনের রিপোর্টে যে গুরুত্বপূর্ণ দিকটা আছে সেই গুরুত্বপূর্ণ দিকটা গ্রহণ না করলে শিক্ষার পুনর্গঠন ও শিক্ষা কাঠামো গঠন করা কখনো সম্ভব নয়। সরকার এই কমিশনের রিপোর্ট পড়েন নাই। আর যদি বা পড়ে থাকেন— তা তাঁরা বিশ্বাস করেন নাই। পাঁচ বছরের চাকরী কোন রকমে কাটিয়ে আবার ভোটের সময় গিয়ে তাদের কাছে হাজির হবেন। বৃটিশ আমলের শিক্ষাব্যবস্থা যদি মাড়িয়ে চলা যায়, তাহলে কাঠামো বদল হয় না। তাই কোঠারী কমিশনের ১৪ নম্বর চাপটার-এর সেকসান---৫, আমি একটু শিক্ষামন্ত্রীর কাছে কোট্ না করে পারছি না। সেকসান—৫ অফ দি কোঠারী কমিশন চেপটার--১৪ সেখানে কমিশন বলেছেন,

"Agricultural Universities can and will undoubtedly play a leading role in the development of agriculture. But this is not enough. We would like to urge that the development of agricultural education should be a national concern and should be regarded as a responsibility of the university system as a whole. It is, therefore, necessary to encourage universities in general all types of universities to develop suitable courses at the undergraduate and post-graduate levels."

মাননীয় স্পীকার, স্যার, কমিশনের রিপোর্টের একটা তাৎপর্য আছে। সেই রিপোর্টের তাৎপর্য্য না মেনে আমরা কতদূর শিক্ষা কাঠামো গঠন করতে পারবো? ক্লজ সিকসে কেবল স্টাকচারাল চেঞ্জ করে এডুকেশন হয় না। উনি বার বার করে আমাদের বোঝাবার চেষ্টা করতে পারেন— আমি শিক্ষার কাঠামো পুর্নগঠন করে দিয়েছি ১১ ক্লাসের থেকে দশ ক্লাসে এনে দিয়েছি। ইংরেজ আমলেও তো দশ ক্লাস ছিল। আমরা কি আবার ইংরেজ আমলে ফিরে যেতে চাই? তাহলে কি শিক্ষা কাঠামোর পুর্নগঠন হলো? কোঠারী কমিশন তাঁদের রিপোর্ট দিয়ে দিয়েছেন— কোন্ লাইনে এটা হবে। সেটা যদি উনি আনতেন, তাহলে খুসী হতাম। দৃষ্টিভঙ্গীটা একটু বদলাতে হবে। ন্যাশানাল প্ল্যানিং মানে কি, এডুকেশন্যাল ইনসটিটিউসান বাড়ানো? আগামী পঞ্চবার্ষিকী পরিকল্পনার কী করবো— বক্তৃতার মধ্যে লিখেছেন। এই এডুকেশনাল ইনসটিটিউশনস মানে জুনিয়ার স্কুল, সিনিয়ার স্কুল— ভাল কথা। প্রতি বছর এই জুনিয়র স্কুল ও সিনিয়ার স্কুল-এর সংখ্যা বেড়েছে। সেটা ইংরেজ আমলে বেড়েছে আমরা জানি। এডুকেশন্যাল ফর প্ল্যানিং এই এডুকেশান ফর প্ল্যানিং-এর জন্য আমাদের নেত্রী তাঁর বক্তৃতায় কী বলেছেন? এই সি, এ, ডি, পি এটা কী হচ্ছে? তাঁরা যদি কেবল ১০ হাজার এই রকম সি,এ,ডি,পি করেন— তাহলে সেখানে কতগুলি এ্যাগ্রোনমিষ্ট দরকার হবে? কতগুলি প্ল্যান ব্রিডার দরকার? কতগুলি এ্যানিমাল হাসবানড্রির লোকের প্রয়োজন তার কোন ক্যালকুলেসান আছে কি?

সে প্ল্যানিংটা যাতে ইকনমিক প্ল্যানিং হয় সে কথা যদি চিন্তা করেন তাহলে সে অনুসারে আমাদের এডুকেসান ফরমেসান সেইভাবে করতে হবে। আপনি তো বই লিখেছেন ইকনমিকস অফ গ্রোথ। বই যে আপনি লিখিছেন তাতে আপনার স্কিল ফরমেসান বলে একটা চ্যাপটার আছে সেই স্কিল চ্যাপটারটা কি কেবল লিখেছেন ছাত্রপাঠ্য হিসাবে। নিজে চাকরী করবেন, মন্ত্রীত্ব করবেন, আর আপনি সেটা বিশ্বাস করবেন না? মাননীয় স্পীকার স্যার, আমরা নুতনভাবে এডুকেসান সিস্টেম-এর কথা বার বার বলছি। আপনারা মহাত্মা গান্ধীর কথা বলেছেন— মহাত্মা গান্ধীর কথা বলবেন না। মহাত্মা গান্ধীকে আমরা ভুলতে পারি না। তিনি বেসিক এডুকেসানটা কারেক্ট লাইনে ভেবেছিলেন, কিন্তু তাঁর টেকনোলজিটা ছিল অত্যন্ত পুরান, আধুনিক যুগের টেকনোলজির নয়। আজকে আমাদের ভাবতে হবে প্রত্যেক ব্লককে একটা জুনিয়ার এগ্রিকালচার স্কুল, প্রত্যেকটা সাব ডিভিসানে একটা সিনিয়ার এগ্রিকালচারাল স্কুল, এবং দু তিনটা ডিসট্রিক্ট নিয়ে এক একটা এগ্রি-কালচারাল কলেজ। এরূপ হচ্ছে আধুনিক শিক্ষাব্যবস্থা। এরূপ ইনডাস্ট্রিয়াল পলিটেকনিক কারখানার সঙ্গে যুক্ত আধুনিক স্কিল রাখবার জন্য এ সব যদি না করেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজও আমাদের কোন শিক্ষা কাঠামো গঠন করা হল না। আমরা অনুরোধ করছি শিক্ষা পরিকল্পনা উনি তো একটা ফুল স্কেল ডিবেট করতে পারতেন। আজকে ৫ম পরিকল্পনা হতে চলেছে। এই পবিত্র বিধানসভায় উনি তো তিন দিন ধরে একটা আলোচনা করতে পারতেন কিন্তু তা উনি করেন নি। ওঁর পেছনে সেকরেটারিরা বসে আছেন তাঁরা কেবল ওকে বলেছেন যে এত জুনিয়ার স্কুল হবে, সিনিয়ার স্কুল এতটা হবে, ছাত্র ভর্তি এতটা হবে। এই যে সংখ্যাত সেটা পরিকল্পনা নয়। সর্বশেষে আমি আর একটা দাবী করছি, আমাদের অনেক বন্ধুই এই কথা বলেছেন শিক্ষণপ্রাপ্ত প্রাথমিক শিক্ষকদের যারা বেসিক ট্রেনিং পেয়েছেন সেই সব শিক্ষণপ্রাপ্ত শিক্ষকরা বসে আছেন। আজ ৩২ দিন ধরে তারা বসে আছেন, তাদের দিকে নজর দিন। তাদের চাকরীর অগ্রাধিকার ইত্যাদি নানা দাবীতে তারা বসে আছেন, তারা সব ট্রেনিং পেয়েছেন, তাদের দিকে দেখবার জন্য আমি দাবী জানাচ্ছি। আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে বিশেষভাবে অনুরোধ করবো আপনি তাদের দিকে নজর দিন। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohammad Dedar Baksh :**

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আগামী বছরের মঞ্জুরীর জন্য যে বাজেট বরাদ্দ আমাদের সামনে রেখেছেন তাকে পুর্ন সমর্থন জানিয়ে আমি আমার

বক্তব্য রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে আবেদন ১৫ পৃষ্ঠাব্যাপী মাননীয় শিক্ষা-মন্ত্রী মহাশয় রেখেছেন তাঁর ভাষণের মধ্যে সেখানে প্রাথমিক শিক্ষা থেকে শুরু করে মাধ্যমিক শিক্ষা, কলেজ ও বিশ্ববিদ্যালয় স্তর পর্য্যন্ত তার পরিবর্তনের ইঙ্গিত রয়েছে। এখানে একটা অধ্যায়ের সূচনার ইঙ্গিত রয়েছে। এর দ্বারা আমাদের সরকারের প্রগতি-শীলতার ইঙ্গিত রয়েছে। তবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার কিছু আবেদন আপনার মাধ্যমে রাখবো সেটা তিনি বিবেচনা করে কার্য্যকরী করবেন এই আশা আমি করি। আজকে হাজার হাজার প্রাথমিক শিক্ষক এসেছেন আইন অমান্য আন্দোলন করতে। আমি আশা করি তিনি তাঁদের দাবী দাওয়া সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন। এদের আজকে উপযুক্ত বেতন দিতে হবে। এরা সরকারী কর্মচারীদের চেয়ে কম বেতন পান। যেটা আমি গতবারও বলেছিলাম যে প্রথম শ্রেণী থেকে ৪র্থ শ্রেণী পর্য্যন্ত ৪ জন শিক্ষক নিয়োগ করা দরকার। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে সেখানে মাত্র দু তিনজন শিক্ষক নিয়োগ করা হয়েছে। সেখানে আরো শিক্ষক নিয়োগ করা দরকার। আর একটা কথা আমি বলতে চাই যে গ্রামাঞ্চলে প্রাথমিক স্কুলে যে সমস্ত ছেলেমেয়েরা যায় তারা তাদের সঙ্গে তাদের ভাই বোনেদের নিয়ে যায়। যদিও ছাত্র হিসাবে তাদের গন্য করা যায় না, তবুও তাদের আগলাবার জন্য অতিরিক্ত একজন শিক্ষক নিয়োগ করা দরকার।

[6-50—7-00 p.m.]

আজ যে সমস্ত স্কুল মঞ্জুরী পেয়েছে তাদের অধিকাংশেরই দেখা যাচ্ছে নিজস্ব ঘরবাড়ী নেই। যেগুলোর আছে সেগুলোরও অবস্থা সুবিধের নয়। ঘরবাড়ি মেরামতের জন্য সরকার থেকে সাহায্য দেওয়া হয় না। সেটা যাতে দেওয়া হয় সেজন্য অনুরোধ জানাচ্ছি। প্রাথমিক শিক্ষকদের চিকিৎসা ভাতা ইত্যাদি দেওয়া দরকার। প্রাথমিক শিক্ষা বিল যেটা পাশ হয়েছে সেটা আজ পর্য্যন্ত রাষ্ট্রপতির সম্মতি পেলো না। এটা হলে বোঝা যাবে প্রাথমিক শিক্ষার জন্য সরকার গুরুত্ব দিচ্ছেন। মাধ্যমিক স্কুলগুলোতে একজন করে নাইট গার্ড নেওয়ার দরকার। সেদিকে মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে এবং ব্যবস্থা করতে অনুরোধ জানাচ্ছি। মাস পহেলা বেতন দেওয়ার ব্যবস্থা করছেন না। সমস্ত স্কুলকে ঘাটতি ভিত্তিক অনুদানের আওতায় আনার জন্য অনুরোধ করছি। কলেজস্তরে তিন বছর না হয়ে আমাদের মতো গরীব দেশে দু বছর হওয়া উচিত। বিশ্ববিদ্যালয় স্তরে বাংলা ভাষায় শিক্ষা দেওয়া হয় না, সেখানে বাংলা ভাষাতে শিক্ষার ব্যবস্থা করতে অনুরোধ করি। বিশ্ববিদ্যালয়ের গর্ভনিং বডিতে ছাত্র প্রতিনিধি নেওয়া দরকার। বিরোধী দল এবং সি,পি,আই বন্ধুরা শিক্ষামন্ত্রীর বক্তৃতার ভাল দিক বুঝতে পারছেন না। বুনো নারকেলের ভিতরের শাঁসের কথা যেমন বনে-বাঁদাড়ে ঘোরা একদল চারপায়ে জীব বুঝতে পারে না তেমনি এই বাজেটের ভাল দিক না বুঝতে পেরে এই বাজেটকে সমর্থন করতে পারছেন না। তারা যদি বুনো নারকেলের উপরটা ভেঙ্গে দেখতেন তাহলে দেখতেন তার ভিতরে জল আছে তা মাথা গরম হলে মাথায় দিতে পারতেন এবং ভিতরের শাঁসও খেতে পারতেন। এই বলে শিক্ষা খাতের বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri George Albert Wilson-Deroze** ; Mr. Speaker, Sir, I rise to support the Demand for Grant made by the Hon'ble Minister for Education. In doing so I have a few words to say with regard to primary education. Sir, you may remember that when you and I were in school, we studied the subject before the introduction of modern mathematics which was known as Geometry of Euclid. We were taught that at the end of the every proposition after working it out, we wrote Q.E.D.—meaning quod erat demonstrandum—meaning that that was the end of the matter. With regard to primary education, the Hon'ble Minister in his speech has said that primary education is free and compulsory in the rural areas of the State. The decision has been made for introduction of free education of boys in urban areas of the State. He concludes by saying that this means that from the next financial year we shall achieve the basic goal of free and compulsory primary education throughout the State. Sir, the Hon'ble Minister only forgot to add Q.E.D. The constitutional provision for free and compulsory education

which was to be completed in 10 years from the commencement of the Constitution is now to be completed by the end of the next year. Sir, facts do not support the proposition. The Kothari Commission, Sir, in its report stated after investigating actual figures for the year 1965-66, the average throughout India, that against one hundred children who were admitted into schools in class I only 37 survived up to class IV and only 20 survived up to class VII.

From the figures given by the Hon'ble Minister, it is hoped that by the end of the Fourth Plan 80 per cent. of the children in the age group of 6 to 11 will be covered, and 35.2 per cent. of the age group of 11 to 14 will remain to be covered. Sir, what will happen to 45 per cent. of the children upto class IV? Then, Sir, in the high schools, it is expected that 18.73 per cent. of the children in the age group of 14 to 16 and above will be remaining in the schools. The Kothari Commission said that this is a tremendous loss in primary education which takes place actually in class I. But at the end of the class I, at least 50 per cent. of the students cease to be in school and then they have to leave the school So, at class I, you have a huge drop out of 50 per cent, and at class IV you have a further grim position as there are not enough schools to absorb all the children. In this State, at the end of 1971-72, there were 35,484 primary schools, 2,827 middle schools, 2,078 high schools and 2,055 higher secondary and multipurpose schools. The total number of schools above the primary standard are not more than 7,000. The ratio of primary schools and schools above the primary level is 5 : 1. Even allowing that 60 per cent. of the children in the primary schools, not finishing class IV, you will have, Sir, a ratio of 2 : 1. Where will the children who have finished class IV in the primary schools go? Sir, our experience in our schools shows that these children who cannot be absorbed after class IV, cease to attend any school, and what is worse too, they go to private schools which are being run without any supervision and without any control whatsoever; they are either short of staff or short of buildings. Children go to these schools and ultimately try to appear at the Higher Secondary Examination through some other recognised schools. So, this is a matter which the Government will have to face. Then, Sir, the Government took some programmes for primary schools, that is, school meal programme and child's nutrition programme coupled with medical aid. But the experience that we have had in our school system is that these programmes have either ceased or not implemented, and I may suggest, the drop out in the primary schools in this matter can be eliminated altogether if this scheme can be fully implemented. Furthermore, there must be integration of the primary schools with schools in the higher level. With every 4 or 5 primary schools there must be a school of the higher level which will absorb these students. Therefore, Government must come up and expand all the schools at the middle and secondary stage—the existing schools must be allowed to increase there number of sections, and new schools are also to be built at the middle and secondary level. Then the third thing which must be done is that all the schools whatsoever must be registered. There should not be any school in the State teaching more than 20 children which is to be allowed to escape registration. Sir, I think, I have made my points clear and I support the demand. Thank you, Sir.

[7-00—7-10 p.m.]

**Shri Hemanta Dutta :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় শিক্ষামন্ত্রী যে বাজেটবরাদ্দ এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু একটি কথা বলছি। এই বছর শিক্ষার জন্য যে দাবী এনেছেন সেই দাবী বিভিন্ন দিক দিয়ে অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমাদের এই সরকার ২ বছর হল প্রতিষ্ঠিত হয়েছে এবং সামনে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনা আসছে। সুতরাং সেই পঞ্চম পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় পদক্ষেপ করবার পর্বে খুব সুচিন্তিতভাবে আমাদের শিক্ষানীতি নির্দ্ধারণ

করা উচিত, সেই দিক দিয়ে এর একটি বিরাট গুরুত্ব আছে বা এর একটা সুদুর প্রসারী তাৎপর্য আছে এটা বলতে হবে। আজকে প্রাথমিক শিক্ষা থেকে আরম্ভ করে বিশ্ববিদ্যালয়ের শিক্ষা পর্যন্ত শিক্ষার বিভিন্ন দিক নিয়ে চুল চেরা হিসাব করে তিনি এই শিক্ষা সম্পর্কে আলোচনা রেখেছেন। আমরা জানি আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছ থেকে অনেক কিছু আমাদের নেবার আছে, তাঁর কাছ থেকে অনেক কিছু আশা করি, কিন্তু তিনি যতটা করেছেন সেটাও নগণ্য নয়। বিগত ৪।৫ বছর ধরে শিক্ষা জগতে অস্থিরতার পরে যখন থেকে তিনি এই দপ্তরের ভার নিয়ে শিক্ষার জন্য অগ্রসর হলেন তখন তার কাছে যতখানি আশা করেছিলাম ততখানি সাফল্যমন্ডিত নাও হতে পারে। তিনি ২ বছরের মধ্যে যতখানি উন্নতি করেছেন সেটা সত্যিকারের অনুভব করার যোগ্য। ১৯৭০ সাল পর্যন্ত সমস্ত মাধ্যমিক বিদ্যালয়কে স্যালারি ডেফিসিটের আন্ডারে এনেছেন। তারপরে আরবান এরিয়ায় ক্লাশ ১ টু ৪ পর্যন্ত ছাত্র-ছাত্রীদের বেতন তিনি অবৈতনিক করেছেন। তারপরে আমাদের ওয়েস্ট বেঙ্গল সেকেন্ডারি এডুকেসন বোর্ড যেটা বিরাট হয়ে গিয়েছিল সেখানে একটা প্রতিষ্ঠানকে দেবার ফলে অনেক কিছু যে জমে গিয়েছিল সেটাকে ডিস-পারসেল স্কীমে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় ছড়িয়ে দিয়েছেন এবং বিভিন্ন শিক্ষাবিদকে তার সঙ্গে সংশ্লিষ্ট করে শিক্ষা ব্যবস্থার মধ্যে আনবার চেষ্টা করেছেন। আর একটি সবচেয়ে উল্লেখযোগ্য বিষয় হল এই, শিক্ষা যে গতানুগতিকভাবে চলছিল, যে গড্ডালিকা প্রবাহের মধ্যে চলছিল সেটাকে তিনি বাস্তবমুখী করেছেন। তিনি একাদশ বিদ্যালয়গুলিকে দশম শ্রেণীতে পরিবর্তন করেছেন। তিনি যে শিক্ষাকে বাস্তবমুখী করেছেন তারজন্য তাঁকে ধন্যবাদ জানাই। তাছাড়া এই কার্যকালের মধ্যে ১৯২৩ সালের প্রাথমিক শিক্ষা আইনকে সংস্কার করে নতুন আইন প্রবর্তন করেছেন। তাছাড়া আমি আর একটি কথা বলতে চাই। কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীনে ২১৫টি কলেজ আছে, এতে প্রায় ৩ লক্ষের মত ছাত্র আছে। সুতরাং এটা একটা জায়গানটিক ইনস্টিটিউসন হয়ে আছে, একে অন্তত-পক্ষে খানিকটা ভাগ করে অন্য জায়গায় দেওয়া উচিত। গজেন্দ্র গাদকড় কমিশন, পি, বি, মুখার্জি কমিশন একে ভাগ করে ম্যানেজেবল ইউনির্ভাসিটি হিসাবে বিভিন্ন জায়গায় ছড়িয়ে দিতে চেয়েছিলেন। আমি প্রস্তাব রাখছি আমাদের মেদিনীপুর জেলায় ঈশ্বর চন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের নামানুসারে মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়াকে নিয়ে একটা বিশ্ববিদ্যালয় করা হোক। তাছাড়া ৫০ লক্ষ লোকের উপরে হলেই একটা মেডিকেল কলেজ হয়। আমাদের মেদিনীপুর জেলায় ৫৫ লক্ষ লোক বাস করে। অতএব মুদালিয়র কমিশনের সুপারিশ অনুসারে সেখানে একটি মেডিকেল কলেজ সত্বর করা উচিত। আর একটি কথা হচ্ছে তিনি স্যালারি ডেফিসিট স্কীম যে সমস্ত স্কুলে চালু করেছেন, ১৯৭৪ সাল পর্যন্ত যে সমস্ত স্কুল এই স্বীকৃতি পেয়েছে তাদেরকেও আপনি স্যালারি ডেফিসিট স্কীমের আওতায় আনুন। আর একটি নতুন কথা বলব স্যালারি ডেফিসিট স্কীমের আন্ডারে যে সমস্ত স্কুল এক্স-পেনডিচার করে এবং ইনকাম দেখায় সেটার শতকরা ১০ ভাগ পাবে, এই টাকাটা যদি দেন তাহলে তাদের প্রভূত উপকার হবে। সেদিক থেকে আমি এই বাজেটবরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mrityunjoy Banerjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতিক্রমে আজকে এই হাউসে যে বিতর্ক হয়ে গেল তার প্রত্যুত্তরে কয়েকটি কথা মাননীয় সদস্যদের সামনে রাখতে চাই। স্যার, আমি প্রথমেই আলোচনায় যোগদান করে সকল সদস্যকে যাঁরা সমর্থন করেছেন এবং যাঁরা নিন্দা করেছেন, যাঁরা আলোচনা করেছেন এবং যাঁরা সমালোচনা করেছেন প্রত্যেককে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। যাঁরা সমর্থন করেছেন তাঁদের তো আমি নিশ্চয় কৃতজ্ঞতা জানাচ্ছি, যাঁরা সমালোচনা করেছেন তাঁদেরও কৃতজ্ঞতা জানাচ্ছি এই কারণে যে, বাস্তবিকই শিক্ষা বিষয়টা খুবই জটিল এবং শিক্ষার ব্যাপারে আমি যে সব কিছু করতে পেরেছি তা আমি বলি না, কোনদিনই বলব না, বোধ হয় কোন শিক্ষামন্ত্রীই বলবেন না। সুতরাং সমালোচনা করলে তবেই শিক্ষা সংক্রান্ত যে ত্রুটিগুলি আছে সেগুলি দূর করা যায়। তবে সমালোচনা যতদূর সম্ভব গঠনমূলক হওয়াই বাঞ্চনীয়। স্যার, মাননীয় শীশ মহম্মদ

সাহেব সুন্দরভাবে গল্প-টল্প বলে শাশুড়ির অবস্থার কথা আমাদের জানিয়ে উপসংহারে বলেছেন যে, তিনি বাঙ্গালী হিসাবে পরিচয় দিতে লজ্জিত। তা তিনি না হয় নাই দিলেন—তিনি অন্য হিসাবে পরিচয় দিন—রাশিয়ান, জার্মান, আমার আপত্তি নেই কোন। তারপর স্যার, কোন সদস্য ১২ বছর কোন বিশ্ববিদ্যালয়ের কমিটিতে থেকে যদি বলেন যে সেই বিশ্ববিদ্যালয় কোন কাজ করেনি, তার কোরাম হয়নি, ১১ জনের বেশী সদস্য আসেন নি, তাহলে আমার কিছু বলবার নেই। আবার কেউ যদি সেনেটের বহুদিনের সদস্য থেকে বলেন যে বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা পিছিয়ে গিয়েছে, পরীক্ষা ঠিকমত হয়নি তাহলেও তার প্রত্যুত্তরে আমার কিছু বলবার নেই। আমি ব্যক্তিগতভাবে এবং আমার সরকার সামগ্রিকভাবে বিশ্বাস করে যে বিশ্ববিদ্যালয় স্বয়ংশাসিত সংস্থা, তার যা কিছু করণীয় বা পদক্ষেপ গ্রহন তা তারা করবেন। অবশ্য সরকার সেই পদক্ষেপ গ্রহনে যদি তাদের কোন অসুবিধা হয় বা সাহায্য করতে হয় তাহলে সেখানে সাহায্য করতে প্রস্তুত আছেন এবং ভবিষ্যতেও থাকবেন। অনেক সদস্য, সুখের বিষয় অনেক গঠন মূলক বক্তব্য রেখেছেন, তাঁদের আমি বিশেষভাবে অভিনন্দিত করছি। কয়েকজন সদস্য— দুঃখের বিষয় যাঁদের মধ্যে তিমির বাবুর দলের লোক নেই, শ্রদ্ধেয়া শ্রীমতী ইলা মিত্রের দলের লোকেরা আছেন, বলেছেন যে আমাদের এগ্রিকালচারাল ইউনির্ভাসিটি নেই, আমাদের এগ্রিকালচারাল ইউনির্ভাসিটি হওয়া উচিত। এটা বলেছেন, স্বয়ং শ্রীমতী ইলা মিত্র, হরশঙ্কর ভট্টাচার্য্য এবং আরো অনেকে। আমি তাঁদের এই গঠনমূলক প্রস্তাবকে স্বাগত জানাচ্ছি, এবং সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বেশ কিছুদিন আগে আমাদের এই সরকার এই সিদ্ধান্ত গ্রহন করেছেন যে, কল্যাণী বিশ্ববিদ্যালয়কে দুটি ভাগে বিভক্ত করবো এবং তারমধ্যে একটা ভাগ হবে ফুল ফে্লজেড এগ্রিকালচারাল ইউনির্ভাসিটি।

[7-10—7-20 p.m.]

সুখের বিষয়, আনন্দের বিষয় এই সিদ্ধান্ত আমরা নিয়েছি। আমাদের মোর্চাদলের যে কয়জন সদস্য প্রস্তাব রেখেছেন, তাদের সাজেসান-এর অনেক অনেক আগে এবং এই ফুল-ফে্লজেড এগ্রিকালচারাল ইউনির্ভাসিটি স্থাপন করবার জন্য যে সব পদক্ষেপের প্রয়োজন, যে সব ব্যবস্থা অবলম্বনের দরকার সে সম্পর্কে আমরা একটা হাই পাওয়ার কমিটি ইতিমধ্যে গঠন করেছিলাম। তারা যে রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্টটি আমরা খুব গভীরভাবে পরীক্ষা করে দেখছি। হয়ত অল্প কিছু সময়ের মধ্যে আমরা এই ফুল-ফে্লজেড এগ্রিকালচারাল ইউনির্ভাসিটি স্থাপনের উদ্দেশ্যে পদক্ষেপ গ্রহণ করতে সক্ষম হব।

আর কেউ কেউ সমালোচনা করেছেন যে আমরা নাকি নির্বাচনের সময় বলেছিলাম ইউনির্ভাসিটি গ্রান্টস কমিশন স্থাপন করবো। কিন্তু আমরা তা করিনি। দুঃখের বিষয়, তার প্রধান কারণ হ'ল নির্বাচনের পূর্বে আমাদের রাজনৈতিক অবস্থা যা ছিল আজকে ঠিক তা নেই। কিন্তু তা সত্বেও সব চেয়ে একটা গুরুত্বপূর্ন পদক্ষেপ আমরা গ্রহন করেছি যেটা সম্বন্ধে শ্রদ্ধেয় ইলা মিত্র, অধ্যাপক বিশ্বনাথ চক্রবর্তী, হরশঙ্কর ভট্টাচার্য্য সকলেই অবহিত। সেটা হচ্ছে এ্যাডভাইসারি কমিটি অন কলেজ এ্যান্ড ইউনির্ভাসিটি এডুকেশন। আমি জানিনা এই রকম কমিটি অন্য কোন রাজ্যে আছে কিনা। কিন্তু এই রকম একটা গনতান্ত্রিক পদক্ষেপ আমরাই গ্রহন করেছি তাদের কোন রকম পরামর্শ বা প্রস্তাবের অপেক্ষা না রেখে। শ্রদ্ধেয়া ইলা মিত্র মহোদয়া বলেছেন যে সত্যপ্রিয়বাবুর আমলে যে সব অফিসার তার পৃষ্ঠপোষকতা লাভ করেছিলেন, আজকেও তারা নাকি আমার স্নেহধন্য। যাক এদের সঙ্গে আরো অনেকে সুর মিলিয়েছেন আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি। তবে আমি ব্যক্তিগতভাবে বিশ্বাস করি কোন অফিসার-এর রাজনীতি করা উচিত নয়। শিক্ষাক্ষেত্রে কোন রাজনীতি করা উচিত নয়। পলিটিক্যাল পার্টিরও নয়, কোন উপদলীয় রাজনীতি করা উচিত নয়। আমি যতদুর পেরেছি এই নীতি অনুসরণ করার চেষ্টা করেছি। যদি না পেরে থাকি আমি দুঃখিত। তবে এই ব্যাপারে সম্পূর্ণ সহযোগীতা সদস্যদের কাছ থেকে কামনা করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৷৩টি বিষয় বিশেষভাবে না উল্লেখ করে পারছি না। তার মধ্যে একটা বলি, সম্প্রতি মধ্যশিক্ষা পর্ষদের কর্মচারীদের কর্মবিরতি এবং সেই সংশ্লিষ্ট অবস্থা। এই বিষয়ে আজকে অনেকে উল্লেখ করেছেন, এর পূর্বাপর অনেকে উল্লেখ করে থাকবেন। কিন্তু খুব দুঃখের বিষয় মধ্যশিক্ষা পর্ষদের কর্মচারীগণ কিছুদিন আগে কর্ম-বিরতি পালন করছিলেন তাদের অনেক দাবী-দাওয়া ছিল তার পূর্ন তালিকা আমার কাছে আছে। তবে সেটা এই হাউসের কাছে রাখতে চাই না। তার মধ্যে একটা নাকি ছিল দুর্নীতি দমন। নিশ্চয়ই এই বিষয়ে আমি দৃঢ়প্রতিজ্ঞ, আমাদের সরকার সামগ্রিকভাবে দৃঢ়প্রতিজ্ঞ যে কোন ক্ষেত্রে যদি কোন দুর্নীতি হয় এবং তা যদি আমাদের গোচরে আসে তাহলে আমরা যতদুর ব্যবস্থা অবলম্বন করা সম্ভব নিশ্চয়ই করবো। মধ্যশিক্ষা পর্ষদের ক্ষেত্রে দুর্নীতির বিরুদ্ধে বা যারা দুর্নীতি করেছিলেন অবশ্য সেটা ঘটেছিল অনেক আগে। এর পূর্বে যিনি সভাপতি ছিলেন তার আমলে সে বিষয়ে আমরা ইতিমধ্যে চেষ্টা করছি, এবং অপরাধমূলক, শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে।

**Mr. Speaker** : Honourable members, the time for discussion on this demand will expire at 7-18 p.m. So, with the sense of the House, under rule 290, I extend the time of half-an-hour. I think the House agrees.

(Voices of 'Yes'.)

The time is extended by half-an-hour.

এই বিষয়ে আমরা ইতিমধ্যেই কড়া ব্যবস্থা নিয়েছি এবং প্রয়োজন হলে আরও কড়া ব্যবস্থা নিতে কোন রকম আমরা কুন্ঠিত হবো না। তবে আমাদের দেশে এক ধরনের রাজনীতি আছে বলবো, সেটা নৈরাজ্যনীতি প্রচলিত আছে, যেটার সারমর্ম হ'ল এই, চোরকে বলে চুরি করো, আর গেরস্থকে বলে সাবধান হতে। আমি আশা করবো, অন্ততঃ শিক্ষাক্ষেত্রে কেউ, তিনি যে দলের সদস্য হোন না কেন, এই নীতি অনুসরণ করবেন না। একদিক থেকে বোর্ডের কর্মচারীদের বলবেন স্ট্রাইক করতে, অপর দিকে কর্মচারীরা কাজ না করার দরুণ যদি বোর্ডের কাজে অসুবিধা হয় তাহলে সেটার সমালোচনা করবো-- আমি এই প্রসঙ্গে এই বক্তব্য রাখতে চাই যে বোর্ডের কাজে দেড় লক্ষ ছাত্রছাত্রীর যাতে ভাগ্যের কোন অসুবিধা না হয়, তাদের পরীক্ষা গ্রহণে বাধা না আসে, তার জন্য বহু সংখ্যক শিক্ষক, প্রধান শিক্ষক তাঁরা এগিয়ে এসেছেন, তাঁরা এবং পশ্চিমবঙ্গের শিক্ষা অনুরাগী ব্যক্তি ছাত্র-সমাজের কাছে কৃতজ্ঞ এবং অভিনন্দন-এর পাত্র।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যাপারে আমি আমার বক্তব্য ক্ষান্ত করবার জন্য প্রস্তুত ছিলাম, কিন্তু আমাদের সহৃদয় বিরোধী সদস্যদের চিৎকারে আমাকে এটুকু বলতে হচ্ছে যে কেউ কেউ সমালোচনা করেছেন যে মধ্যশিক্ষায় ওখানে প্রশ্ন পত্র পৌঁছায়নি, ওখানে এ্যাডমিট কার্ড পৌঁছায়নি, নিশ্চিত কথা, আমি ধরে নেবো, তাদের কর্মচারীগণ যখন কাজ করছিল এতাবৎকাল, এমন কোনদিন ঘটেনি যে অমুক জায়গায় এ্যাডমিট কার্ড গিয়ে পৌঁছায়নি, অমুক খাতাটি অমুক দোকানে পাওয়া যায়নি। আজকে শিক্ষক সমাজ, জাতীয়তাবাদী মানুষ, তাঁরা এগিয়ে এসে বোর্ডকে সহায়তা করতে গিয়ে যদি কোথাও কোথাও সামান্য ত্রুটি থেকে থাকে তাহলে সেটা সত্যই দুঃখের বিষয়, কিন্তু নিশ্চয়ই সেটা আমরা উপেক্ষা করতে পারি এবং সেই সব শিক্ষকমণ্ডলী আমাদের আন্তরিক প্রশংসা এবং আন্তরিক কৃতজ্ঞতা পাবার অধিকারী। আর একটা বিষয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেটা, সম্প্রতি বিশেষ গুরুতর আকার ধারণ করেছে, সেটা হচ্ছে আমাদের পরম শ্রদ্ধেয় শিক্ষক ভাইদের সিভিক ডিসঅডিয়েন্সি হচ্ছে একটা এক্সট্রিম স্টেপ যেটা আমাদের শ্রদ্ধেয় নেতা' গান্ধীজী নিয়েছিলেন স্বাধীনতা আন্দোলনের সময়, দুঃখের বিষয় যে শিক্ষকগণ

বিভিন্ন পর্য্যায়ে প্রাথমিক থেকে বিশ্ববিদ্যালয় পর্য্যন্ত, তাঁরা সম্প্রতি তাঁদের কোন কোন দাবীকে কেন্দ্র করে আইন অমান্য আন্দোলনে প্রবৃত্ত হচ্ছেন। আমি ব্যক্তিগতভাবে মনে করি তাঁদের আন্দোলনের কোন প্রয়োজন ছিল না। কারণ গত দু বছর ধরে আমার সঙ্গে বিভিন্ন শিক্ষক সংস্থা এ্যাক্র দি টেবল যেগুলো আলাপ আলোচনা হয়েছে এবং তাদের যেগুলো বহুদিনের পুঞ্জীভূত অসুবিধা দূর করতে পেরেছি, বোধকরি এর পূর্বে দু বছরে এইরকম কোন সরকার করতে পারেন নি। এই ব্যাপারে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে সম্প্রতি একজন ম্যাজিস্ট্রেট কোর্টে যে মন্তব্য করেছেন, আমি রাখতে চাইছি এই হাউজের সামনে।

Discharging the teachers, the Magistrate observed, " it may be questioned whether violations of law and order have any force when they use it gracefully the state praying for discharge."

[7-20—7-31 p.m.]

এটা দুঃখের বিষয় যে আজকে কয়েকজন শিক্ষক আইন অমান্য আন্দোলন করতে যাচ্ছেন। আমি তাঁদের সকলের কাছে বিনীত অনুরোধ করব যে তাঁরা যেন অবিলম্বে তাদের এই এক্সট্রিম স্টেপ থেকে বিরত হন। তাঁদের যে দাবী দাওয়া তার অধিকাংশই আমরা মেনে নিয়েছি, ইতিমধ্যে সেগুলি মেটাতে পেরেছি। আগামী দিনে আমাদের সম্পদের মধ্যে দিয়ে যা করা সম্ভব তা নিশ্চয়ই করব, তবে আইন অমান্য আন্দোলন নিশ্চয়ই আলাপ আলোচনার পথে বিঘ্নর সৃষ্টি করবে। তাঁরা যদি আন্দোলন তুলে নেন তাহলে শান্তিপূর্ণ উপায়ে সুন্দর আবহাওয়ার মধ্যে দিয়ে নিশ্চয়ই দাবী দাওয়াগুলি সহানুভূতির সঙ্গে মেটানো হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাস্তবিকই শিক্ষা এমন একটা জটিল ক্ষেত্র যেটার ইমপ্লিফিকেশন এন্ড রেমিফিকেশন এতো ওয়াইড যে সে সম্বন্ধে বলা খুব সহজ, কিন্তু করা খুব কঠিন। সেইজন্য আপনার পরামর্শ অনুযায়ী আমি আমার বক্তব্যটা পড়া থেকে বিরত হয়েছি, এবং এরজন্য আপনাকে ধন্যবাদ। আমাদের মাননীয় সদস্যদের কাজ বলা আর দুঃখের বিষয় আমার কাজ পড়া। এটা ঠিক যে শিক্ষা ক্ষেত্রে আমরা সকলের সাহায্য পাচ্ছি না। তাই আমি আশা করব যে মাননীয় সদস্যরা সমালোচনা করার সময়— এখানে করবেন এবং অন্য জায়গায়ও করবেন,— গঠনমূলক সমালোচনা করবেন, কি করে শিক্ষাকে আরো সুন্দর করা যায়, কি করে শিক্ষাকে বর্তমান অবস্থা থেকে আরো ভালো অবস্থায় নিয়ে যাওয়া যায়। এই মেথড অফ টিচিং-এর পরিবর্তন করে স্কুল কলেজকে সেই আবহাওয়ায় আনতে আমি আশা করব যে আপনারা সকলে সহযোগিতা করবেন এবং কিছু কিছু একটিভ পার্ট গ্রহণ করবেন। আমরা একটা পদক্ষেপ গ্রহণ করেছি যেটা আপনার অনুমতিক্রমে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে রাখতে চাই, সেটা হচ্ছে ইমপ্লিমেন্টিং কমিটি। এই ইমপ্লিমেনটিং কমিটি করা হচ্ছে এই কারণে যে, যেসব ডিসিশন আমরা নেব সেগুলি কি করে কার্যকরী করা যায় সেটা তারা দেখবেন। এই কমিটিতে অধ্যাপকদের রেখেছি এবং সরকারী কর্মচারীদের রেখেছি। কলেজ বা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে আমরা যদি দেখি এর দ্বারা ভাল করে কাজ হচ্ছে তাহলে আমরা অন্য ক্ষেত্রেও এটা রাখব। ইতিমধ্যে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যে নীতি বা পেটারণ চালু হচ্ছে সেটার জন্য একটা ইমপ্লিমেনটিং কমিটিও রেখেছি স্টেট লেভেলে, পরবর্তী কালে বিভিন্ন ডিস্ট্রিক্ট লেভেলে এই ধরনের কমিটি রাখব। এই কথাগুলি বলে আমি আবার মাননীয় সদস্যদের সহযোগিতা চাইছি কি করে শিক্ষা ব্যবস্থার আরো ভাল করা যায়, কি করে শিক্ষার উন্নতি করা যায়, কি করে শিক্ষা ক্ষেত্রে যে বিপুল অর্থ সাহায্য করা হচ্ছে সেগুলি কাজে লাগান যায়, যাতে সেগুলি মিসইউস না হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে। আজকে এর ওপর যে সকল কাট মোশান রাখা হয়েছে সেগুলির আমি বিরোধিতা করছি এবং এই যে ব্যয়বরাদ্দ আপনার অনুমতিক্রমে উৎথাপন করেছি সেটার অনুমোদনের জন্য প্রস্তাব রাখছি।

**Demand No. 34**

The motion of Shri Pradyot Kumar Mahanti that the amount of the demand be reduced to Re. 1 was then put and lost.

The motion of Shri Nitaipada Sarkar that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shrimati Ila Mitra that the amount of the demand be reduced by Rs. 100 was then put and lost.

The motions of Shri Shish Mohammad that the amount of the demand be reduced to Re. 1 and that the amount of the demand be reduced to Rs. 100 were then put and a division taken with the following result :—

NOES—61

Abdul Bari Biswas, Shri.
Aich, Shri Triptimay.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Mrityunjoy.
Banerjee, Shri Nandalal.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.
Bera, Shri Rabindra Nath.
Biswas, Shri Kartic Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Barid Baran.
Doloi, Shri Rajani Kanta.
Dutta, Shri Hemanta.
Fazle Haque, Dr. Md.
Ghiasuddin Ahmed, Shri.
Ghosh, Shri Lalit Kumar.
Ghosh, Shri Nitai Pada.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Goswami, Shri Paresh Chandra.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Halder, Shri Harendra Nath.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Majhi Shri Rup Sing
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mohanta, Shri Bijoy Krishna.
Mondal, Shri Jokhi Lal.

NOES—61 (*concld.*)

Mukherjee, Shri Sanat Kumar.
Mukherjee, Shri Sibdas.
Panja, Shri Ajit Kumar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Samanta, Shri Tuhin Kumar.
Santra, Shri Sanatan.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Bholanath.
Shamsuddin Ahmed, Shri.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—3

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

ıc Ayes being 3 and the Noes 61, the motions were lost.

The motion of Shri Mrityunjoy Banerjee that a sum of Rs. 1,03,85,33,000 be anted for expenditure under Demand No. 34, Major Heads : "277-Education xcluding Sports and Youth Welfare), 278-Art and Culture, and 677-Loans for lucation, Art and Culture (Excluding Sports and Youth Welfare)," was then t and agreed to.

**Demand No. 35**

The motion of Shri Shish Mohammad that the amount of the Demand be reduced Re. 1/-, was then put and a division taken with the following result :—

NOES—59

Abdul Bari Biswas, Shri.
Aich, Shri Triptimay.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Mrityunjoy.
Banerjee, Shri Nandalal.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Supriyo.
Bera, Shri Rabindra Nath.
Biswas, Shri Kartic Chandra.
Chakravarty, Shri Bhabataram
Chatterjee, Shri Kanai Ranjan.
Das, Shri Barid Baran.
Doloi, Shri Rajani Kanta.

NOES—59 (*concld.*)

Dutta, Shri Hemanta.
Fazle Haque, Dr. Md.
Ghosh, Shri Lalit Kumar.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Goswami, Shri Paresh Chandra
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Halder, Shri Harendra Nath.
Halder, Shri Manoranjan.
Hembram, Shri Sital Chandra.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.
Mahbubul Haque, Shri.
Majhi, Shri Rup Sing.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mondal, Shri Jokhi Lal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukherjee, Shri Sibdas.
Panja, Shri Ajit Kumar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Samanta, Shri Tuhin Kumar.
Santra, Shri Sanatan.
Saren, Shrimati Amala.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Bholanath.
Shamsuddin Ahmed, Shri.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Wilson-de Roze, Shri George Albert.

AYES—3

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri

The Ayes being 3 and the Noes 59, the motion was lost.

The motion of Shri Mrityunjoy Banerjee that a sum of Rs. 26,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "279-Scientific Services and Research" was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-31 p.m. till 1 p.m. on Tuesday, the 26th March, 1974, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

THE ASSEMBLY met in the Assembly House, Calcutta, on Tuesday, the 26th March, 1974, at 1 p.m.

**Present :**

Mr. Speaker (SHRI APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 4 Ministers of State, no Deputy Ministers and 136 Members.

[1—1-10 p.m.]

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker** : Honourable members, any of you who have not made an oath or Affirmation of Allegiance may kindly do so.

(There was none to take oath)

## UNSTARRED QUESTIONS
**(to which written answers were laid on the table)**

**মুর্শিদাবাদ জেলায় মঞ্জুরীকৃত প্রামমিক বিদ্যালয়**

১৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫০।) **শ্রী মহঃ দেদার বক্স** ঃ শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ১৯৭২ সালের ২০এ মার্চ হইতে ১৯৭৪ সালের ২১এ ফেব্রুয়ারি পর্যন্ত মোট কয়টি প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর করা হইয়াছে এবং মোট কতজন প্রাথমিক শিক্ষক নিযুক্ত করা হইয়াছে;

(খ) তন্মধ্যে ভগবানগোলা থানায় কয়টি প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর করা হইয়াছে এবং কতজন প্রাথমিক শিক্ষক নিযুক্ত করা হইয়াছে; এবং

(গ) পশ্চিমবাংলায় ঐ সময়ে মোট কতগুলি প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর করা হইয়াছে এবং মোট কতজন প্রাথমিক শিক্ষক নিযুক্ত করা হইয়াছে?

**শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) উক্ত সময়ে মুর্শিদাবাদ জেলায় মোট ৪৫৯টি বিদ্যালয় মঞ্জুর (রেকগ্নাইজড্) করা হইয়াছে এবং মোট ১,৩৯৭ জন শিক্ষক নিযুক্ত করা হইয়াছে।

(খ) তন্মধ্যে ভগবানগোলা থানায় মোট ৩৮টি বিদ্যালয় মঞ্জুর (রেকগ্নাইজড্) করা হইয়াছে এবং ১১০ জন শিক্ষক নিযুক্ত করা হইয়াছে।

(গ) উক্ত সময়ে পশ্চিমবাংলায় মোট ৩,৩৪৪টি (শহরাঞ্চলে ৫০৪ এবং গ্রামাঞ্চলে ২,৮৪০) বিদ্যালয় মঞ্জুর করা হইয়াছে। ঐ বিদ্যালয়গুলিতে মোট ১০,৫৩৬ জনের কর্মসংস্থানের ব্যবস্থা আছে। তন্মধ্যে ৫,৬১৭ জন (শহরাঞ্চলে ৫৮৬ এবং গ্রামাঞ্চলে ৫,০৩১) শিক্ষক নিযুক্ত করা হইয়াছে।

**বনগাঁ মহকুমায় চুরি ও ডাকাতি**

১৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬৭।) **শ্রীঅজিত কুমার গাঙ্গুলী ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের মে মাস হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে বনগাঁ মহকুমায় প্রতিটি থানায় সংঘটিত চুরি ও ডাকাতির সংখ্যা কত;

(খ) এই ব্যাপারে এ পর্যন্ত কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে এবং কতজনের শাস্তি হইয়াছে; এবং

(গ) উক্ত মহকুমায় নূতন পুলিস ফাঁড়ি বা থানা খোলার কোন পরিকল্পনা আছে কি না এবং থাকিলে, কয়টি?

**স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ**

(ক)

| | চুরি | ডাকাতি |
|---|---|---|
| বনগাঁ — — — — | ৩১১ | ৪ |
| বাগদা — — — — | ৭০ | — |
| গাইঘাটা — — — — | ১৪৩ | ১ |

(খ) ২৩৮ জনকে গ্রেপ্তার করা হইয়াছে এবং এগারোজনের শাস্তি হইয়াছে।

(গ) এরূপ কোন পরিকল্পনা নাই।

**সরকারে ন্যস্ত দামোদর নদের চরের জমি**

১৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯২।) **শ্রীবলাইলাল শেঠ ঃ** ভূমি সদ্ব্যহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলায় দামোদর নদের চরের কত পরিমাণ জমি সরকারের দখলে আসিয়াছে;

(খ) উক্ত ন্যস্ত চরের জমি বিলি সহইয়াছে কি; এবং

(গ) হইলে, কত পরিমাণে ও কাহাদের মধ্যে উহা বিলি করা হইয়াছে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) ৩০৪ একর।

(খ) কিছু বিলি করা হইয়াছে।

(গ) ১৩৭ একর জমি ভূমিহীন ও স্বল্প জমির মালিকদের মধ্যে বিতরণ করা হইয়াছে। ১৬৭ একর জমি জবরদখল করা আছে।

**নদিয়া জেলায় খাস জমি**

১৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৭।) **শ্রীনরেশ চন্দ্র চাকী ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৪ সালের জানুয়ারি পর্যন্ত নদিয়া জেলার বিভিন্ন ব্লকে কি পরিমাণ জমি খাস করা হইয়াছে;

(খ) এর মধ্যে কোন্ ব্লকে কি পরিমাণ জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বিতরণ করা হয়েছে; এবং

(গ) এই বিতরণের বিষয়টি ত্বরান্বিত করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত নদিয়া জেলার বিভিন্ন ব্লকে খাস জমির পরিমাণঃ

| | ব্লক | একর |
|---|---|---|
| (১) | কৃষ্ণনগর ১নং | ১,৩০৩·১৬ |
| (২) | কৃষ্ণনগর ২নং | ৭২২·৩৬ |
| (৩) | নবদ্বীপ | ৯০৫·৪৩ |
| (৪) | চাপড়া | ২,২০৭·৮২ |
| (৫) | কৃষ্ণগঞ্জ | ২৭২·৫২ |
| (৬) | তেহট্ট ১নং | ১,৫৯৯·৭৯ |
| (৭) | তেহট্ট ২নং | ১,৫৯৪·০০ |
| (৮) | করিমপুর | ৩,০৫৫·২৭ |
| (৯) | কালিগঞ্জ | ১,৮৩১·২৬ |
| (১০) | বেথুয়াডহরী | ১,৪১৮·২৪ |
| (১১) | রানাঘাট ১নং | ৫৬৮·৩৮ |
| (১২) | রানাঘাট ২নং | ১,৩১৪·৫৯ |
| (১৩) | চাকদহ | ১,২৪৬·৭৫ |
| (১৪) | হাঁসখালি | ৮১৩·১০ |
| (১৫) | শান্তিপুর | ১,০২৫·৩৫ |
| (১৬) | হরিণঘাটা | ৬৭১·৫৬ |

(খ) বিভিন্ন ব্লকে ভূমিহীন কৃষকদের মধ্যে বিতরণ করা জমির পরিমাণঃ

| | ব্লক | একর |
|---|---|---|
| (১) | কৃষ্ণনগর ১নং | ৩৪৯·৪৯ |
| (২) | কৃষ্ণনগর ২নং | ১৫৩·৪৬ |
| (৩) | নবদ্বীপ | ১০৪·৭০ |
| (৪) | চাপড়া | ৩৪৮·০৮ |
| (৫) | কৃষ্ণগঞ্জ | ১৪১·৫৩ |
| (৬) | তেহট্ট ১নং | ৩৪৭·২৩ |
| (৭) | তেহট্ট ২নং | ৪৭৬·৯৬ |
| (৮) | করিমপুর | ১,১২০·০৩ |
| (৯) | কালিগঞ্জ | ২৬৬·১৭ |
| (১০) | বেথুয়াডহরী | ৬৫৫·৪৩ |
| (১১) | রানাঘাট ১নং | ১৪০·৫৮ |
| (১২) | রানাঘাট ২নং | ১৯২·০৬ |
| (১৩) | চাকদহ | ৫৫২·৮৯ |
| (১৪) | হাঁসখালি | ২৯৯·৮৫ |
| (১৫) | শান্তিপুর | ৪২৬·৬২ |
| (১৬) | হরিণঘাটা | ১[illegible]৩·৭৩ |

(গ) বিতরণের কাজ ত্বরান্বিত করার জন্য প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে।

**রানাঘাট ১ ও ২নং ব্লকে ভূমিহীন কৃষকদের মধ্যে খাস জমি বণ্টন**

১৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮২৬।) **শ্রীনরেশ চন্দ্র চাকী** ঃ ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত নদিয়া জেলায় রানাঘাট ১নং ও ২নং ব্লকে যথাক্রমে কি পরিমাণ জমি খাস করা হয়েছে;

(খ) তন্মধ্যে এই দুইটি ব্লকে যথাক্রমে কি পরিমাণ জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বিতরণ করা হয়েছে; এবং

(গ) বিতরণের কাজ ত্বরান্বিত করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়** ঃ (ক) ১৯৭৩ সালের ডিসেম্বর মাস পর্যন্ত রানাঘাট ১নং ও ২নং ব্লকে দখল লওয়া ন্যস্ত কৃষিজমির পরিমাণ ঃ

| | একর |
|---|---|
| (১) রানাঘাট ১নং — — — — | ৪৯১·৬৬ |
| (২) রানাঘাট ২নং — — — — | ১,০০২·৪৬ |

(খ) বিতরণ করা জমির পরিমাণ ঃ

| | একর |
|---|---|
| (১) রানাঘাট ১নং — — — — | ১৪০·৫৮ |
| (২) রানাঘাট ২নং — — — — | ১৯২·০৬ |

(গ) বিতরণ ত্বরান্বিত করার জন্য প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে।

**Himalayan Zoological Garden at Birch Hill**

**180.** (Admitted question No. 383.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether the Himalayan Zoological Garden at Birch Hill is deteriorating day by day;

(b) if so, the reasons therefor;

(c) the number of animals of this Zoo that died during 1972-73 and 1973-74 (up to January) and the number of such animals that were replaced during the above periods; and

(d) the present number of the Ussuri tigers there and the number of such tigers that bred so far?

**The Minister for Education :** (a) No.

(b) Does not arise.

(c) Casualties—

| During 1972-73 | | During 1973-74 | |
|---|---|---|---|
| Bear | 1 | Bear | 1 |
| Musk deer | 2 | Red Pandas | 2 |
| Goral | 1 | Barking Deer | 3 |
| | | Leopard | 1 |

Replacements (during 1973-74)—
Red Pandas .. .. 2 only

(d) Seven, all bred in the Zoo.

**Plantation of Cocoanut at Bhagawatpur Block in the Sunderbans**

**181.** (Admitted question No. 382.) **Shri Md. Safiullah** : Will the Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) the total area (in acre) brought under plantation for growing cocoanut at Bhagawatpur Block in the Sunderbans under Crash Schemes during the period from 1972 to January, 1974;

(b) the number of cocoanut plants that so far survived the saline water and the damage caused by the monkeys and pigs in this Block; and

(c) the other plantation in the Sunderbans where cocoanut trees have been planted under Crash Schemes during 1972-73 and 1973-74 (up to January, 1974)?

**The Minister for Forests** : (a) 296.526 acres.

(b) In Bhagawatpur Block 16,717 Nos. of cocoanut seedlings were planted. 13,395 Nos. of seedlings survived the saline water. Out of these 6,634 Nos. have been damaged by the pigs and rats (not monkeys) and 1,754 Nos. by heavy tidal cyclone. Actual number of seedlings surviving is 5,007.

(c)

| 1972-73 | | Acres. | 1973-74 | | Acres. |
|---|---|---|---|---|---|
| Jhilla-1 | .. | 98.842 | Jhilla-1 | .. | 425.772 |
| Pirkhali | .. | 24.710 | | | |
| Dhanchi | .. | 85.251 | | | |
| Bagna | .. | 197.684 | | | |
| Total | .. | 406.487 | | | 425.772 |

**পশ্চিবঙ্গে টি আর বাবত ব্যয়িত অর্থ**

১৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৬১১।) **শ্রী মহঃ দেদার বক্স** ঃ ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের ১লা এপ্রিল হ'তে ১৯৭৪ সালের জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গের টি আর বাবত মোট কত টাকা ব্যয় করা হয়েছে এবং উহার মাধ্যমে কতগুলি রাস্তা তৈরী হয়েছে;

(খ) মুর্শিদাবাদ জেলায় ঐ সময়ে টি আর বাবত কত টাকা খরচ করা হয়েছে এবং কতগুলি রাস্তা তৈরী হয়েছে; এবং

(গ) ভগবানগোলা ১নং ও ২নং ব্লকে ঐ সময়ে টি আর বাবত কত টাকা খরচ করা হয়েছে এবং কতগুলো রাস্তা হয়েছে?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয়** ঃ (ক) টি আর বাবত মোট ব্যয় ১,১৬,২২,৬০২ টাকা এবং ৯,৯৬২ মেট্রিক টন খাদ্যশস্য ও ৩০৩ মেট্রিক টন তেল।

টি আর মাধ্যমে তৈরী রাস্তার সংখ্যা—১,১৫২। এছাড়া কয়েকটি জেলায় রাস্তা মেরামতির সংখ্যা—৯০৩।

(খ) টি আর বাবত মোট ব্যয় ১,৩৭,৪৩৮ টাকা ও ১৩৬·৭ মেট্রিক টন খাদ্যশস্য। টি আর মাধ্যমে তৈরী রাস্তার সংখ্যা—৩৮।

(গ) ভগবানগোলা ১নং ব্লকে ঐ সময়ে ২,৫২০ টাকা ব্যয়ে একটি রাস্তা হয়েছে। ভগবানগোলা ২নং ব্লকে কোন টাকা খরচ হয় নাই।

**সরকারী সংস্থা বিভাগের পরিচালনাধীন শিল্পকারখানা**

১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০২।) **শ্রীআবদুল বারি বিশ্বাস ঃ** সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে এই বিভাগের পরিচালনায় বর্তমানে কোন্ জেলায় কয়টি করিয়া শিল্প-কারখানা চলিতেছে;

(খ) উক্ত কারখানাসমূহ চালু করার সময় মোট মূলধন কত ছিল; এবং

(গ) বর্তমানে উহাদের মূলধনের অঙ্কের পরিমাণ কত?

**সরকারী সংস্থা বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) (১) বর্ধমান জেলায় দুইটি (দুর্গাপুর প্রজেক্টস্ লিমিটেড ও দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড)।

(২) নদীয়ায় একটি (কল্যাণী স্পিনিং মিলস্ লিমিটেড)।

(৩) কলিকাতায় একটি (ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড)।

(৪) ২৪-পরগণায় একটি (ইলেক্ট্রোমেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড)। ইহা ছাড়া কল্যাণী স্পিনিং মিলস্ লিমিটেডের ২নং ইউনিটটি হাবড়ায় রহিয়াছে।

(খ) বর্ধমান জেলায় কারখানা দুইটির মধ্যে দুর্গাপুর প্রজেক্টস্ লিমিটেড ছিল ২১,১৬,৭৫,১৩০ টাকা এবং দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেডে ৩৪,০০,০০০ টাকা, নদীয়া জেলায় কল্যাণী স্পিনিং মিলের কারখানাটিতে ১,৪০,০০,০০০ টাকা, কলিকাতার ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মারের কারখানাটিতে ২৫,০০,০০০ টাকা এবং ২৪-পরগনা জেলায় ইলেক্ট্রো-মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজের কারখানাটিতে ৩,০০,০০০ টাকা।

(গ) বর্ধমানে দুর্গাপুর প্রজেক্টস্ লিমিটেডের মূলধন ৬২,৩৭,১৩,১৩০ টাকা এবং দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেডের মূলধন ১৩,১৮,১৯,০০০ টাকা; নদীয়া জেলায় কল্যাণী স্পিনিং মিলের মূলধন ৪,৫৮,২১,০০০ টাকা; কলিকাতার ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মারের কারখানাটিতে ২,৫৩,৯১,০০০ টাকা এবং ২৪-পরগনায় ইলেক্ট্রোমেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেডের ৪০,৭৫,০০০ টাকা মূলধন হিসেবে নিয়োজিত।

**Calling attention to matters of urgent public importance**

**Mr. Speaker** : The Hon'ble Minister-in-charge of Police Department will make a statement on the subject of disturbances at Sealdah and Dum Dum Railway Stations on the 20th and 21st March, 1974—attention called by Shri Abdul Bari Biswas, Shri Monoranjan Pramanik, Shri Gautam Chakrabarti, Shri Adya Charan Dutta, Shri Kartic Chandra Biswas, Shri Narayan Bhattacharyya and Shri Naresh Chandra Chaki, on the 22nd March, 1974.

**Dr. Md. Fazle Haque :**

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী আবদুল বারি বিশ্বাস এবং অন্যান্য সদস্যগনের ২০।৩।৭৪ হইতে ২১।৩।৭৪ তারিখ পর্যন্ত শিয়ালদহ, দমদম এবং কালিঘাট স্টেশনে হাঙ্গামার ন্যায় জনস্বার্থ সংক্রান্ত বিষয়ে দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে আমি নিম্ন-লিখিত বক্তব্য পেশ করিতে চাই। শিয়ালদহ— গত ২০।৩।৭৪ তারিখে অনিয়মিত ট্রেন

চলাচলের জন্য শিয়ালদহ ডিভিশনের মোটরম্যান এবং যাত্রীদের মধ্যে বিবাদ শুরু হয়। মোটরম্যান নিগৃহীত হবার অভিযোগে ৫টার সময় গার্ড এবং মোটরম্যানগন কর্মস্থল ত্যাগ করেন। বহু যাত্রী আটকাইয়া পড়েন এবং উত্তেজিত যাত্রীগন শিয়ালদহ স্টেশনের অনুসন্ধান অফিস এবং দন্ডায়মান কোচগুলি ইঁটপাটকেল ছুঁড়িয়া ক্ষতিগ্রস্ত করিতে শুরু করেন এবং কয়েকটি কাঠের বোর্ডে আগুন ধরানো হয়। সংবাদ পাইয়া দমকল বাহিনী আসিয়া ঐ আগুন নেভায়। শিয়ালদহ নর্থ স্টেশনে ইস্টক বর্ষন বৃদ্ধি পাওয়ায় কাঁদানে গ্যাস ছুঁড়িতে হয়। কলিকাতা পুলিশের অফিসারগণ ষ্টেশনের বাহির হইতে বহিরাগতদের ষ্টেশনের অভ্যন্তরে প্রবেশ নিয়ন্ত্রন করেন। ডি,এস,পি (গেদে) এবং ডি,এস,পি হেডকোয়াটার্স ঘটনা স্থলে আসেন এবং খবর পাইয়া ডি,আই,জি ট্রাফিকও ঘটনা স্থলে আসিয়া পুনরায় ট্রেন চলাচলের ব্যবস্থা করেন। রাত্রি ১০টার সময় ট্রেন চলাচল শুরু হয় এবং অবস্থা শান্ত হইয়া আসে। ও,সি, শিয়ালদহ রেল থানা, একজন এস,আই, এবং কয়েকজন কনস্টেবলের আঘাত লাগে। শিয়ালদহ থানায় একটা মামলা চালু করা হয়। বর্তমানে উহা তদন্তাধীনে আছে।

দমদম-- গত ২১।৩।৭৪ তারিখে সকাল ৮-৩০ মিনিটের সময় দমদমে এক, দুই ও তিন নং লাইনে বিদ্যুৎ ঘাটতির জন্য ট্রেন চলাচল ব্যাহত হয়। দমদম জং ষ্টেশনে বহু অফিস যাত্রী আটকাইয়া পড়ে এবং উত্তেজনা শুরু হয়। স্থানীয় পুলিশ কর্তব্যরত সহকারী ষ্টেশন মাস্টারের সাহায্যে তৈরী থাকেন। এ,এস,এম ট্রেন চলাচলের গোলযোগের বিষয় ঘোষণা করিলে ইঁট পাথর পড়া শুরু হয়। এ,এস,এম'এর ঘরে তখন টাকা গোনা হইতেছিল কাজেই এই ইস্টক বর্ষনের মধ্যে সেই ঘরের দরজা বন্ধ করিয়া দিতে হয়। উত্তেজিত উত্তেজিত জনতা দরজা ভাঙ্গিয়া ফেলে, ঘর তছনচ করে একজন কুলি ও এ,এস,এম'কে লাঞ্চিত করে। ইহার পর কাশীপুর থানার ও,সি রেল পুলিশের সাহায্যার্থে আগাইয়া আসেন। তখন জনতা ছত্রভঙ্গ হয়। দমদম রেল পুলিশ সময় মত ঐ এ,এস,এম'এর ঘরে তৈরী না থাকিলে রেলওয়ে সম্পত্তি এবং টাকা পয়সার প্রভুত ক্ষতি হইত। বেলা ১টা নাগাদ ট্রেন চলাচল পুনরায় শুরু হয়। আহত ব্যক্তিদের হাসপাতালে পাঠান হয় এবং শিয়ালদহ থানায় একটী মামলা শুরু করা হয়।

কালীঘাট ঃ-- গত ২১-৩-৭৪ তারিখে সকাল ৭টা হইতে ৮-৩৫ মিনিটের মধ্যে তিনটী ডাউন ট্রেন বালিগঞ্জ এবং কালীঘাট ষ্টেশনের মধ্যে ৫বি নম্বর কেবিনের নিকট দাঁড়াইয়া পড়ে। ইহাতে যাত্রীগণ অত্যন্ত বিক্ষুব্ধ হইয়া ঐ কেবিনের কাঁচের জানালা ভাঙিয়া দেয় এবং কেবিনম্যান ও গেটম্যানকে মারধর করে। কয়েকজন যাত্রী গেটম্যানের হাতঘড়ি এবং সিগন্যাল ফ্লাগ ছিনাইয়া লয়। কালীঘাট ষ্টেশনেও যাত্রীগণ এ,এস,এম'কে লাঞ্চিত করে এবং ঘরের টেলিফোন নষ্ট করিয়া দেয়। এই ঘটনায় শিয়ালদহ থানায় একটী মামলা চালু হইয়াছে।

## Honesty of a Assembly Staff

**Shrimati Ila Mitra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিষয়ের প্রতি সরকারের এবং বিধানসভার সদস্যদের দৃষ্টি, আপনার মাধ্যমে, আকর্ষণ করতে চাই। গত ২২শে মার্চ রাত্রিবেলা নটা সাড়ে নটা নাগাদ যখন ফিরে যাচ্ছিলাম, বাসে এসে দেখি আমার ছোট্ট যে মানি-ব্যাগটা, সেটা বড় ব্যাগের ভিতরে নেই। সেজন্য আমি আবার ফিরে আসি সাড়ে নটা এই রকম সময়, এসে দেখি দরজা বন্ধ হয়ে গিয়েছে। তা সত্ত্বেও আমি খোঁজ করলাম এ সম্বন্ধে কিন্তু সেদিন কোন সন্ধান পাইনি। তার পরের দিন আমাদের কমিউনিস্ট পার্টির যে ঘর আছে বিধানসভা বিল্ডিং-এ, সেই ঘরে যে ঝাড়পোছ করে ফরাস এবং ঘর বন্ধ করে, সেই রকম একজন কর্মচারী বন্ধুকে জিজ্ঞাসা করি যে কাল কোন ব্যাগ সে পেয়েছিল কিনা, সে উত্তরে বলল হ্যাঁ, এই টেবিলের উপর ছিল, আমি এটা টেবিলের ভিতর রেখে দিয়েছি। আমি ব্যাগ খুলে দেখি, তাতে ৩৪৫ টাকা এবং কিছু খুচরা পয়সা ইন্ট্যাক্টই আছে। আমি খুব আশ্চর্য্য হয়ে গেলাম, বহুদিন আমি বহু জিনিষ হারিয়েছি আমার অসাবধানতায়,

কিন্তু তা ফিরে পাইনি, কখনও কোথাও পাইনি। আমি সেই বন্ধু কর্মচারীর নাম জিজ্ঞাসা করে জানলাম, তার নাম হচ্ছে কবিজুল মোল্লা, ২৩ বছর ধরে সেই এই কাজ করছে, ফরাসের কাজ, টেবিল মুছা ইত্যাদি কাজ। আমি তার সততায়, গর্বে ও আনন্দে অভিভূত হয়ে গেলাম। একজন ফোর্থ ক্লাস শ্রমিক বন্ধু কর্মচারী, তার যে সততার পরিচয় আমি পেলাম তা আমি সকলের কাছে দৃষ্টান্তস্বরূপ তুলে ধরছি এবং স্পীকার মহাশয়ের অনুমতি নিয়ে বিধান সভার সামনে উপস্থিত করছি। এই সাধারণ গরীব মানুষ, ফোর্থ ক্লাস কর্মচারীর সততায় সত্যই খুব গর্বিত এবং আনন্দিত। সাধারণ গরীব মানুষের মধ্যে, নিম্নশ্রেণীর লোকদের মধ্যেও এই রকম যে সততা আছে, সেকথা উপস্থিত করবার জন্যই এটা বলছি এবং সঙ্গে সঙ্গে এটাও বলছি স্পীকার মহাশয়, তার এই সততার স্বীকৃতি হিসাবে যদি কোন রকম প্রমোশন বা কিছু টাকা তাকে পুরস্কার হিসাবে দেওয়া হয়, তাহলে অবশ্যই খুব আনন্দিত হব।

**Shri Bholanath Sen :**

ইনামিও কিছু দিন।

**Shrimati Ila Mitra :**

আমি সঙ্গে সঙ্গে তাকে চা খাবার জন্য জোর করে তার হাতে পাঁচ টাকা গুঁজে দিয়েছি। এটা আমি বলতে চাইনি, তবে আপনি বললেন বলেই বলতে হল।

**Shri Puranjoy Pramanik :**

স্যার, আমি এখানে বহুদিন আছি, বহুদিন বহু জিনিষ এখানে ফেলে গিয়েছি, আবার এসে ফেরত পেয়েছি, এখানকার অধিকাংশ কেন, সব কর্মচারীই সৎ এটা আমরা সবাই জানি যে এখানে জিনিষ ফেলে গেলে ফেরত পাওয়া যায়। তার জন্য সত্যই এদের দিকে দৃষ্টি দেওয়া উচিত। আপনি বিধানসভার সর্বময় কর্তা, আপনি তাদের প্রতি নজর দিন, এটা আমরা সকলেই চাই।

**Mr. Speaker :**

আমি সত্যই অত্যন্ত আনন্দিত, আপনাদের কাছ থেকে যে কথা শুনলাম আমাদের এসেম্বলীর যে সমস্ত কর্মচারী আছে তাদের সম্বন্ধে, বিশেষ করে অত্যন্ত দরিদ্র যে ফোর্থ ক্লাস স্টাফ আছে তাদের সততা এবং নিষ্ঠার যে প্রশংসা করলেন, সেজন্য আমরা সকলেই গর্বিত। সেজন্য এই যে প্রস্তাব, সততা এবং নিষ্ঠার স্বীকৃতি হিসাবে যে পুরস্কারের সাজেশন, এটা আমি মাথা পেতে নিলাম। আমি আশা করি বিধানসভার কর্মচারীরা যে মহৎ দৃষ্টান্ত স্থাপন করেছেন, আগামী দিনে তা দেখিয়ে সকল মাননীয় সদস্যের ধন্যবাদার্হ হবেন।

## Mention Cases

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে একটা পারমিশন চেয়েছিলাম, আপনি দিয়েছেন, সেজন্য আমি অনুগৃহীত। আমি একটা বিষয়ে পি, ডবলিউ, ডি, মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দু নম্বর কিড্ স্ট্রিটের আবাসিক এম,এল,এ, হোস্টেলে শতাধিক মেম্বার থাকি, সেখানকার অসুবিধার কথা কিছু আপনার দৃষ্টিতে আনছি। এইমাত্র আমরা এখানকার ফোর্থ ক্লাসের সততা ও নিষ্ঠার প্রশংসার কথা শুনলাম, এর পাশাপাশি দেখবেন, ঐ এম,এল,এ, হোস্টেলে ৩০ জন কর্মচারী দেবার কথা সরকার পক্ষ থেকে, দিয়েছেন ১৮ জন, তার মধ্যে ১৬ জনই কোন কাজকর্ম করে না।

[1-10—1-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন--তারা ঘরগুলিও ঝাড়া-মোছা কিছুই করে না। বেসিনগুলোতে জল জমে গেছে, অপরিষ্কার, সেখানে এম,এল,এ'রা কি হাত ধোবেন, না সাতার কাটবেন? তা পরিষ্কার করবার কেউ নাই। আর মশারীগুলো

যে কতদিন থেকে ময়লা হয়ে পড়ে আছে, তা পরিষ্কার করবার কেউ নাই। আপনি স্যার, এসব দেখলে অবাক হয়ে যাবেন। আপনি যদি কখনো যান, দেখবেন ল্যাট্রিন-গুলি এমনই অপষ্কিার অবস্থায় রয়েছে যে আবাসিকদের স্বাস্থ্যহানির কারণ হয়ে দাঁড়িয়েছে। পায়খানার জল, প্রসাবের জল সব রান্নাঘরে চুক্-চুক্ করে পড়ছে। এতে নানারকম রোগ দেখা দিচ্ছে। আবাসিক এম,এল,এ'রা সকলেই প্রায় নানাপ্রকার পেটের অসুখে ভুগছেন, ক্রোনিক ডিসিস হয়ে যাচ্ছে। পি, ডবলিউ, ডি, মন্ত্রী, রাষ্ট্রমন্ত্রী, হোস্টেলে গিয়ে সব দেখে এসেছেন। তৎসত্ত্বেও এসবের কোন সুরাহা আজ পর্য্যন্ত হচ্ছে না।

তারপর টেলিফোনের যে অবস্থা—কিউ দিয়ে লাইন দিয়ে এক একটা টেলিফোন করতে ১৫ মিনিট ধরে ট্রায়াল দিয়ে তবে লাইন পেতে হয়। তারপর ট্রাঙ্ককল-এর লাইনতো পাবারই উপায় নাই। ঘন্টার পর ঘন্টা লাইন বুক করে অপেক্ষা করা ছাড়া আর উপায় থাকে না। টেলিফোনের এইরকম অব্যবস্থা দূর করবার জন্য কোনরকম প্রচেষ্টা আজ পর্য্যন্ত হলো না।

আজকে হোস্টেলের নানারকম অসুবিধার মধ্যে আবাসিকদের কাটাতে হচ্ছে। বেড়-কভারগুলো এত অপরিচ্ছন্ন যে দুর্গন্ধ হয়ে গেছে—এতে আপনাআপনি নানারকম রোগ আসতে বাধ্য। যে কেয়ার-টেকার বা এ্যাসিসট্যান্ট কেয়ার-টেকার এবং অন্যান্য এমপ্লয়িজ যারা সেখানে আছে তাদের যে কিছু করণীয় আছে তা আমরা দেখি না। কেয়ার-টেকার আপনি দিয়েছেন—একেবারে অপদার্থ। কতদিনের মাছ-মাংস যে ফ্রিজে করে রেখে দিয়েছে, তা কেউ খেতে পারে না। ডিস্-প্লেট, গ্লাসগুলি কেউ ধোয় না— ময়লা ভর্তি। বার বার বলেও কোন কাজ হয় না। গ্লাস, প্লেট আমাদের ঠিকমত পরিষ্কার-পরিচ্ছন্ন করে তারা দেবে না। আমরা আমাদের নিজ নিজ ব্যবহার্য্য প্লেট—গ্লাস যে পরিষ্কার করে রাখবো তাও হয় না। রুমও অপরিষ্কার— পরিষ্কার হয় না। আমাদের পি, ডবলিউ, ডি, মন্ত্রী আগেও সেখানে গিয়ে দেখে এসেছেন, আমাদের এ্যাসিয়োরেন্স দিয়ে এসেছেন যে সব ঠিক হবে, সুব্যবস্থা হয়ে যাবে। যতই তিনি এসব বলছেন, ততই যেন সেখানকার অব্যবস্থা আরো বেশী জোরদার হচ্ছে। এই অবস্থার মধ্যে আমরা রয়েছি।

আমি পি, ডবলিউ, ডি, মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই আপনি ও রাষ্ট্রমন্ত্রী গিয়েছেন দেখেছেন হোস্টেলে এম, এল, এ'রা কী রকম অসুবিধার মধ্যে ওখানে রয়েছেন, এই অসুবিধাগুলি সম্পর্কে আপনার দৃষ্টি বার বার আকর্ষণ করা হয়েছে। আজও সে সুবিধার ব্যবস্থা করা হলো না। অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের এম,এল,এ'রা অত্যধিক দুরবস্থার মধ্যে রয়েছেন। অন্যান্য রাজ্যে এম,এল,এ'রা এক একটা সেল্ফ কনটেণ্ড রুম ভাড়া দিয়ে থাকেন। আমরাও সেই দাবী বার বার করা সত্ত্বেও আমরা সে সুযোগ পাচ্ছি না। কাজেই এই অসুবিধাগুলি আমাদের ক্যাটিগরিক্যালি বলতে হবে। আমাদের অজিত গাঙ্গুলী মহাশয় সেদিন অসুস্থ হয়ে পড়লেন। গোবিন্দ নস্কর মহাশয়ের তো হার্ট এ্যাটাক্ হয়ে গেল। এইভাবে দৈনিকই এম, এল, এ'রা কেউ না কেউ অসুস্থ হয়ে পড়ছেন। হাসপাতালে ডাক্তারদের সিজওয়ার্ক চলছে, ডাক্তারও আসছেন না। আমরা দু-তিন-চার জন একজায়গার ঘরে থাকি। রাত্রিতে কেউ অসুস্থ হয়ে পড়লে কী হবে। উনি বলছিলেন যে ৪।৫ জনের রুমপিছু একজন করে বয় দেবেন। কিন্তু তার জন্য কোন ব্যবস্থা নাই, কোন এ্যাটেনডেন্ট নাই, কোন লোক নাই। একটা কাগজ পর্য্যন্ত পাঠাবার কোন লোক নাই। আমাদের শতাধিক এম, এল, এ'র দাবী—আজকে সকলে এক সঙ্গে বসে আমরা ঠিক করেছি যে আজকে পি, ডবলিউ, ডি, মন্ত্রীকে এই সম্পর্কে এ্যাসেম্বলীতে বলতে হবে। আপনি এ সম্বন্ধে কী কার্য্যকরী ব্যবস্থা অবলম্বন করেছেন তা আজকে ক্যাটীগরিক্যালি আপনাকে বলতে হবে যে কেন এতদিন ধরেও এর সুব্যবস্থা হয় নাই? গরু-মোষের খাটালও এর চেয়ে অনেক ভাল।

(গোলমাল—হৈ-চৈ)

**Mr. Speaker** : I call upon Mr. Bholanath Sen.

[Noise and interruption ]

**Shri Narayan Bhattacharya :**

আমার মন্ত্রীর উপর কোন আস্থা নেই।

**Mr. Speaker** ; Mr. Bhattacharya, if you say that you have no confidence in the Minister, bring in a no confidence motion against him.

**Dr. Zainal Abedin :**

উনি আস্থা নেই বলছেন এটাই দুঃখের কথা।

**Shri Narayan Bhattacharya :**

স্যার, প্রায় ১০০ জন এম, এল, এ, সেখানে থাকে। সেখানে মরে যাবার মত অবস্থা হয়েছে। আপনি সেখানে অনেকদিন ছিলেন। দেখুন কি অবস্থায় আমরা আছি। কত দুঃখের কথা বলছি। আমাদের অবস্থা এত খারাপ হয়েছে যে বলতে বাধ্য হয়েছি যে আমাদের বিশ্বাস নেই। আস্থা কথাটা ভুল হয়েছে। উনি বারে বারে বলেছেন--আশ্বাস দিয়েছেন। কিন্তু কোন সুরাহা পাইনি। আমাদের যা অবস্থা হয়েছে আমরা মরে যাব। তাই আপনার প্রোটেকসান চেয়েছি।

**Shri Bholanath Sen :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এম, এল, এ'দের হোস্টেল সম্পর্কে গত বৎসর একটা রিকোয়েন্ট এসেছিলো। সেটা হচ্ছে এ্যাকোমোডেশান বাড়ান। এ্যাকোমোডেশান বাড়ান হচ্ছে, এবং অচিরে হয়ত ৩।৪ মাসের মধ্যে-- ইঞ্জিনীয়ারিং স্ট্রাইক না থাকলে--হয়ত তার আগেই এই জিনিস সম্ভব হতো। ৭-তলা বাড়ী করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর আমরা এরূপ শুনেছিলাম ঐ, এম, এল, এ'দের কাছ থেকে। আমি বলেছিলাম যে একটা কমিটি করা হোক এম, এল, এ'দের কমিটিতে যাঁরা থাকেন ওখানে তাঁদের নিয়ে। সেই কমিটি যে রেজলিউসন করবে তার মধ্যে যেটা আমার দ্বারা সম্ভব সেটা আমি করব, যেটা আমার দ্বারা সম্ভব নয় অর্থাৎ মন্ত্রীসভার দ্বারা সম্ভব বা ফিনান্সের দ্বারা সম্ভব সেটা সেখানে বিবেচিত হবে। আমার যতদূর মনে পড়ে একটার বেশী রেজলিউসন আমি পাইনি। রেজলিউসন যা বলছেন পেয়েছি তা আমার মনে হচ্ছে একটার বেশী আমি পাইনি, যদি পেয়ে থাকি দ্বিতীয় রেজলিউসন পেয়ে থাকতে পারি। আমরা একটু ফেন্ট রিকালেকসন হচ্ছে হয়ত দ্বিতীয় রেজলিউসন পেয়ে থাকতে পারি, তবে সেটা হচ্ছে রিগার্ডিং য়্যাপয়েন্ট-মেন্ট অব সার্টেন পিপল। লোকের সংখ্যা বাড়ান হয়েছে। আর একটা রিকোয়েন্ট ছিল যে এম, এল, এ'দের সীট রেন্ট কমিয়ে দেয়া হোক, ঐ এম, এল, এ'দের সীট রেন্ট কমিয়ে দিয়ে যখন সেসান থাকে সেই সেসান পিরিয়াডে যতদূর আমার মনে পড়ে নভেম্বর থেকে করা হয়েছে, আমি এটা হবে জানলে হয়ত ফাইলটা নিয়ে আসতাম, আট আনা পার ডে পার সীট করা হয়েছে। আমি আশা করেছিলাম যে, যে সমস্ত এম, এল, এ'রা আছেন যাদের জন্য এত করা হল, সেই এম, এল, এ'রা নিজে থেকে মিটিং করবেন এবং অসুবিধা হলে আমাকে রেজলিউসন পাঠাবেন, তা তারা পাঠাননি। দু নং হচ্ছে আমি আরো আশা করেছিলাম ভাড়া বাকী প্রায় এক লক্ষ টাকা, তারা কিছু দেবেন যাতে করে অন্ততঃ আমি যে বাজেট করব আমাদের গরীবদের আমি অন্ততঃ মশারীর ব্যাপারে, চাদরের ব্যাপারে তা নিশ্চয়ই এই আট আনায় পরিস্কার হয় না, আমি আশা করেছিলাম যে আমাদের টাকা কিছু পাওয়া যাবে। নারায়ণবাবুর যে কথা বলেছেন তাতে তিনি আমাকে অত্যন্ত দুঃখ দিয়েছেন। আমি বলছি যে এটা অত্যন্ত দুঃখের কথা যে আপনার আমার উপর আস্থা না থাকতে পারে কিন্তু আমি যা করেছি আপনাদের জন্য সেটা একটু ভেবে দেখুন। আপনারা আপনাদের কমিটি করে রেজলিউসন দিয়েছেন। আমি পাইনি।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

যাদের ভাড়া বাকী পড়েছে তাদের একটা লিস্ট দিন না।

**Shri Narayan Bhattacharya :**

আমি কোনরকমে আপনাকে দুঃখ দেবার জন্য বলতে চাই নি। আমার বলার কথা ছিল বিশ্বাস হারিয়ে ফেলেছি। যাহোক আমি এই কথা উইথড্র করছি। আমি আপনাকে দুঃখ দিতে চাই না। আমি আপনাকে অনুরোধ করছি আপনি দয়া করে একটু ঐখানটা দেখুন। ভাড়া কমাবার কথা নয়, আপনি দেখুন আমরা কিভাবে নরককুন্ডে আছি। চারিদিকে দুর্গন্ধ, চারিধারে স্যানিটেসনের কি অবস্থা, আপনি সেখানে বসতে পারবেন না। আমি বলছি না অনাস্থার কথা, আমি যা বলেছি তা আমি উইথড্র করছি।

**Shri Bholanath Sen :**

আমি আবার অনুরোধ করছি যে এম. এল. এ'দের হোস্টেলের যে কমিটি হয়েছে সেই কমিটি আমাকে জানাক যে আমাদের সকলের পেট খারাপ হচ্ছে, আমাদের সকলের পায়খানার অসুবিধা হচ্ছে, আমাদের ডাক্তার আসছে না, আমাকে তারা জানাক যে কি কি অসুবিধা হচ্ছে। আমি কোন কমপ্লেন কমিটি থেকে পাইনি। বিধানসভায় নিশ্চয়ই আপনারা বলতে পারেন কিন্তু সেখানে একটা কমিটি করে দেয়া হয়েছে, সেই কমিটির মাধ্যমে এটা উঠবে আমি আশা করেছিলাম। আমি আশা করিনি যে এখানে এই জিনিস আলোচিত হবে। কারণ এই জিনিস আমরা নিজেরাই সেটেল করতে পারতাম।

আমি এটা আশা করিনি যে ওই জিনিষ এখানে আলোচনা হবে যে জিনিষ আমরা নিজেরা সল্ভ করতে পারি। আমি আশা করবো আপনাদের কমিটিকে এ্যানারজাইস করবেন। আমি এমন কোন রেজুলেসান নেই যা নিয়ে চিন্তা করি না। আপাততঃ যে রেজুলেসান হয়েছে সে সম্পর্কে আমি চিন্তা করেছি। আমি একটা পেয়েছি এবং আর একটা হয়েছে বলে আমার সঠিক মনে নেই। তবে মনে হয় সেটা লোক এ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে। সেটা সব সময় করা যায় না। ফাইন্যান্সের স্যাংসান লাগে। আমি রিকোয়েস্ট করছি আপনাদের কমিটি গঠন করুন।

[1-20—1-30 p.m.]

**Shrimati Ila Mitra :**

এই যে ডবল স্টানডার্ড-এর বিরুদ্ধে আমি বলতে চাই। এই যে এম. এল. এ সম্পর্কে একরকম আর অন্যদের সম্পর্কে আর একরকম। সি. আই. টি. বিল্ডিংসের থেকে ভাড়া দেওয়া হয়নি বলে পুলিশ দিয়ে উচ্ছেদ করা হয়েছে। আর এখানে টাকা না দিলে কিছু হবে না।

## GOVERNMENT BUSINESS

### Legislation

### The Hooghly River Bridge (Amendment) Bill, 1974

**Shri Bholanath Sen** : Sir, I beg to introduce the Hooghly River Bridge (Amendment) Bill, 1974.

[Secretary then read the title of the Bill]

**Shri Bholanath Sen** : Sir, I beg to move that the Hooghly River Bridge (Amendment) Bill, 1974, be taken into consideration.

মিঃ স্পীকার, স্যার, এই যে হুগলী রিভার ব্রীজ এ্যামেন্ডমেন্ট বিল করা হয়েছে তার কারণ আপনারা জানেন একটা কমিটি, একটা স্ট্যাটুটারি বডি করা হয়েছিল এবং স্ট্যাটুটারি বডির উপর চার্জ দেওয়া হয়েছিল রিভার ব্রীজ করার জন্য এবং টোল আদায় করার জন্য এবং কালকাতা এবং হাওড়া সাইডের এ্যাপ্রোচ রোড করার জন্য। কলকাতার দিবে

এ্যাপ্রোচ রোড-এর জন্য অসুবিধা নেই। তার কারণ এদিকে যে সব জমি আছে সেগুলে হচ্ছে রেস কোর্সের, ডিফেন্স ডিপার্টমেন্টের এবং পোর্ট কমিশনারের। সুতরাং এ্যাকুই জিসানের প্রবলেম বিশেষ নেই। কিন্তু হাওড়ার দিকে প্রবলেম অনেক, সেখানে অনেব অসুবিধা। সেখানে ঘন বসতি। কাজ করতে গেলে কারো না কারো ক্ষতি হবে। আমাদের এই নেসানকে এই ব্রীজ শত শত বছর অন্তত একশো দুশো বছর সার্ভ করবে। তার জন কাউকে কাউকে জমি ছেড়ে দিতে হবে। এই বিলে আইন ছিল হুগলী ব্রীজের জন্য যে জমি লাগবে তা এ্যাক্ট ওয়ান অনুসারে নেওয়া যেতে পারে। দেখা গেলো এ্যাক্ট ওয়ান অনুসারে করলে তারা কোর্টে যেতে পারে। প্রথমে কমপেনসেসান, তারপর ফাইট করতে করতে দাম বেড়ে গেলো, টাকা খরচ হল না, প্রগেস করা গেলো না। সেইজন্য এ্যামেন্ড-মেন্ট করেছি যে এ্যাক্ট টু অনুসারে করা যাবে।

যত আমরা তাড়াতাড়ি পাই তার জন্য এ্যাক্ট টু প্রয়োগ করবার চেষ্টা আমরা করছি। আপনারা জানেন এ্যাক্ট টু-এর প্রসিডিওর খুব দ্রুত এবং সেই দ্রুত করবার জন্য বিশেষ করে হাওড়ার জন্য আমরা এই এ্যাকুইজিসান প্রভিসনকে একটু চেঞ্জ করেছি যাতে আমরা তাড়াতাড়ি করতে পারি। আমরা সবাই খবর পেয়েছি যে হাওড়া রিভার ব্রিজ সম্পর্কে এ্যাকুইজিসনের জন্য প্রভিসনের কিছু চেঞ্জ করতে চাচ্ছি। আমি আশা করছি খুব দ্রুত ডিটেলড্ ডিজাইনের কাজ এর মধ্যে আরম্ভ হয়ে যাবে। এবং আশা করছি যে ইউরোপে ইঞ্জিনীয়ারদের ষ্ট্রাইক যদি না চলে তাহলে অক্টোবর মাসেই এই কাজ শেষ হয়ে যাবে। বাংলাদেশের এই কাজ পৃথিবীবিখ্যাত হবে বাংলাদেশের ছেলেরা নূতন ধরণের ব্রীজ করবে যে ব্রীজ পৃথিবীর কোথাও হয়নি। এবং সেইজন্যই আমাদের এই তাড়া। আমরা চেষ্টা করছি যাতে আমাদের দেশের কিছুটা উন্নতি আমরা করে দিয়ে যেতে পারি।

**Shrimati Geeta Mukhopadhyaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিল মন্ত্রিমহাশয় এনেছেন হাওড়ায় এই জমি নেবার জন্য যাতে হাইকোর্টের আওতা থেকে এটা বাদ যায় সেই বিল এমনিতে আমাদের কোন আপত্তি নেই। তবে এখানে এই সূত্রে মন্ত্রিমহাশয়কে কয়েকটি কথা জানানো দরকার। হাওড়ায় যে জমি নেবেন তার দ্রুত কমপেনসেসন দেবার ব্যাপারে আপনি কি ব্যবস্থা করেছেন বা পালটা পাওয়ার কি ব্যবস্থা করেছেন এবং এগুলি যাতে কাগজে কলমে না থাকে তার জন্য কি হয়েছে সেটা জানতে চাই। কারণ কথা আর বাস্তব যা হয় তার মধ্যে এতো তফাৎ হয় যে তার ফলে একটা গুরুতর পরিস্থিতি দেখা যায়। আমাদের কোলাঘাটে এই যে এ্যাকুইজিসন হচ্ছে তা নিয়ে প্রতি পদে পদে লড়তে হচ্ছে। আমি দেখতে পাচ্ছি যে কথা এবং কাজের মধ্যের সামঞ্জস্যের বড় অভাব দেখা যায়। সেইজন্যই আমরা জানতে চাই এই সব জিনিস খুঁটিয়ে যদিও আমরা চাই যে এই ব্রীজ ব্যাপারে যেন কোন বাধা না হয়। কিন্তু এ বিষয়ে কি ব্যবস্থা হচ্ছে সেকথা মন্ত্রিমহাশয়ের কাছ থেকে জানতে চাই। এই সূত্রে আমি যে কথা বলতে চাই মন্ত্রিমহাশয় যা বলে শেষ দিকে আমাদের উৎসাহিত এবং আনন্দিত করবার চেষ্টা করলেন সে সম্পর্কে আমাদের তরফ থেকে দু একটি কথা আবার মনে করিয়ে রাখার দরকার বলে মনে করি। আমরা বুঝলাম যে লন্ডনে ডিজাইনের কাজ পরে শুরু হবে। আমরা জানতে চাই ফ্রিম্যান ফক্সকে ওঁরা দিয়েছেন কিনা এবং ডিজাইন তারা আগে করেছিল কিনা এবং এখনও তাদের কনসালটেন্ট করে এটা হচ্ছে কিনা। যতদূর আমাদের সংবাদ তাদেরই কনসালটেন্ট করে এই ব্রীজের কাজ হবে। আবার নূতন করে কোন ডিজাইনিংয়ের কথা তারা বলছে কিনা আমার জানা নাই। অবশ্য আমি এই সূত্রে কিছু বলে দিতে চাই যে ফ্রীম্যান ফক্সকে দিয়ে তারা যখন ডিজাইন করবার ব্যবস্থা করেছিলেন মনি স্যান্যাল এই কমিটির চেয়ারম্যান ছিলেন তখন আমরা বারংবার এই বিষয়ে আপত্তি দিয়েছি। কারণ পৃথিবীর বৃহত্তম বড় বড় চারটি ব্রীজ ভাঙ্গার এবং দুঃসহভাবে ভেঙ্গে ফেলবার রেকর্ড এদের রয়েছে। সেখানে এই ফ্রীম্যান ফক্স কার এতো পিয়ারের লোক যে তাকেই দেওয়া হয়েছে? আমি ঠিক জানি না যে তারা অত্যধিক টাকা দাবী করেছে এবং এই অত্যধিক টাকা দাবী করবার জন্য এতো দিন ধরে এটা ঝুলে ছিল এবং ভারত গভর্ণমেন্টের তরফ থেকে এতো বেশী

টাকা বলে টাল বাহনা ছিল। এই পরিস্থিতিতে যারা ব্রীজ ভাঙ্গার ওস্তাদ বলে সারা পৃথিবীতে পরিচিত অস্ট্রেলিয়া থেকে সুরু করে বিভিন্ন জায়গায় সারা পৃথিবীব্যাপী যাদের রেকর্ড রয়েছে তাদের এতো টাকা দিয়ে কেন কনসালটেন্ট করতে হয়েছে তা আমি জানি না। এবং আমি মনে করি এই কনসালটেন্ট করবার প্রথম অধ্যায়ে মন্ত্রিমহাশয় যে কথা বলেছেন যে আমাদের দেশের ছেলেদের চমৎকার চমৎকার প্রসপেক্ট খুলে যাবার ব্যাপারে, তার গোড়ায় জল ঢালবার জন্য এই ফ্রীম্যান ফক্সকে এবং এই ফ্রীম্যান ফক্স-এর যারা দোষর তাদেরকে পাকড়ে ধরলো। আমাদের দেশের ছেলেদের দিয়ে করানোর দিক থেকে যে সহজ পথ খোলা ছিল প্রজেক্ট ইন্ডিয়াকে দিয়ে যেটা রাষ্ট্রায়ত্ত সংস্থা যাতে আমাদের দেশের অনেক ছেলে সুযোগ পেতো তা আপনারা ইচ্ছা করেই করান নি। এই অবস্থার মধ্যে স্বভাবত আমরা এর পিছনের ইতিহাস যেটা তা আবার স্মরণ করিয়ে দিয়ে বলতে চাই যে এই ভাঙগাওয়া ফার্মকে দিয়ে গোড়া থেকে ব্রীজের ভিতকে নড়বড়ে করে রাখছেন একথা নিশ্চয়, এবং অতীতকালে আপনাদের তার জন্য ভুগতে হবে। এখন তার জন্য কি প্রটেকসন, কি ব্যবস্থা আপনারা করছেন তা আমরা জানি না। কিন্তু এই ফার্ম সম্পর্কে সম্পূর্ণ সন্দেহ সারা পৃথিবীর অভিজ্ঞতার ভিত্তিতে আমাদের আছে। সুতরাং মন্ত্রিমহাশয় আমাদের এই কথা বলবেন যে কেন এতো কান্ড করবার পরে শেষ পর্যায়ে তাদের দিকে তাকিয়ে থাকতে হোল। একথা তিনি আমাদের জানাবেন কারণ আমরা তাতে সন্তুষ্ট নই।

1-30—1-40 p.m.]

এই সূত্রে আমি আর একটি কথা তুলতে চাই এই যে এ্যাপ্রোচ রোড হবে, হাওড়ার দিকে হবে এবং এই পাশে যে হচ্ছে, গোড়া থেকে আপনারা কি ব্যবস্থা গ্রহণ করেছেন যাতে করে হুগলী ব্রীজের উপর নতুন করে যেটুকু কর্ম সংস্থান হবে সেই কর্ম সংস্থানের ক্ষেত্রে যাতে প্রধানতঃ আমাদের এখানকার ছেলে, আমাদের এখানকার ইঞ্জিনীয়ার, আমাদের এখানকার যারা কাজের উপযুক্ত এবং সাধারণ মানুষ যারা আমাদের এখানকার শ্রমিক, তারা যাতে এই কাজ পেতে পারেন তার জন্য কি গ্যারান্টি আপনারা আমাদের ভাগীরথী ব্রীজ কন্সট্রাক্সনের সঙ্গে সৃষ্টি করেছেন সেটা আমরা জানতে চাই। অন্যান্য প্রোজেক্টে এমন কি ছোট ছোট প্রোজেক্টেও শুনি এখান থেকে কন্ট্রাকট নিয়ে যান কন্ট্রাকটরদের খুশীমত লোক নিয়োগ করেন, আপনাদের নাকি বলবার কিছু থাকে না, ছোট স্কেলে কালাঘাটে দেখেছি সেখানকার ছেলেদের আগে নেওয়ার কথা, কিন্তু তার বদলে কন্ট্রাক-টররা যেখান থেকে খুশী লোক নিয়ে যাচ্ছেন, ফলে কাজকর্মের পথে সেটা একটা বড় বাধা হিসাবে দেখা যাচ্ছে, স্থানীয় ছেলেরা চাপ দিচ্ছে। হুগলী ব্রীজ সেই তুলনায় সামান্য একটা ব্যাপার নয়। সেই পরিস্থিতিতে হুগলী ব্রীজের এত বড় একটা বিরাট ব্যাপারে কন্ট্রাক্টরদের সঙ্গে আপনারা কোন প্রভিসন রেখেছেন কিনা, বাধ্যতামূলক প্রভিসন যে আমাদের এখানকার ছেলেরাই একমাত্র এই কাজ পাবেন, পশ্চিমবাংলার ছেলেরাই প্রধানতঃ পাবেন, তার জন্য কি ব্যবস্থা এই ব্রীজ সংস্থা, এ্যাপ্রোচ রোড এপাশে, ওপাশে যে হচ্ছে যারা এদেশী, যারা কন্ট্রাক নিচ্ছে তারা এদেশী, যাদের কন্ট্রাক্ট দিচ্ছেন তাদের সঙ্গে আপনাদের কি ব্যবস্থা হয়েছে সেটা আমরা জানতে চাই। এই কথা বলা দরকার বোধ করি যে গোড়া থেকে এই ব্রীজ কন্সট্রাকসনের ব্যাপারে কি টাকা পয়সা, কাকে কন্ট্রাক্ট দেবেন, কি ভাবে চলবেন সেই নিয়ে যে ধরণের কাজকর্ম আপনারা করছেন তার এ্যাপ্রুভ্যাল দিতে অতীতকালে আমরা পারি নি— এই নিয়ে অনেক তিক্ততা হয়েছে। তিক্ততা যতই হোক না কেন, আমরা যে কথা তুলেছিলাম সেই কথা সম্পূর্ণ ভ্যালিড বলে আমরা মনে করি, আপনারা প্রয়োজনবোধ করেন নি। আমাদের সেই সতর্কতা শোনবার প্রয়োজনবোধ আপনারা করছেন বলে মনে হচ্ছে না। শুনতে পেলাম শেষ পর্যন্ত সম্প্রতিকালে কেন্দ্রীয় সরকার ফরেন এক্সচেঞ্জ রিলিজ করেছেন, কাজকর্ম আবার আরম্ভ হবে। এই কাজ-কর্মের কতখানি সিংহ-ভাগ আপনারা এই অপদার্থ ফার্মকে দেবেন এবং পরবর্তীকালে ব্রীজ ভাঙ্গবে না তার জন্য যে ডিজাইন হবে, তার গ্যারান্টি আপনারা কোথা থেকে পেয়েছেন,

কিভাবে পেয়েছেন বলে আমাদের সন্তুষ্ট করতে হবে। আমরা এই বিষয়ে এদের রেকর্ডের ভিত্তিতে এখন পর্যন্ত কোন গ্যারান্টি বোধ করি না। সুতরাং মন্ত্রিমহাশয় আজকে এখানে যে বিল উপস্থিত করেছেন সেই বিল সম্বন্ধে আমরা এ্যাজ সাচ খুশী, আমাদের কোন বিরোধ নেই। আমরা মনে করি এত বড় একটা কাজের জন্য নিশ্চয় এই জিনিস হওয়া উচিত, কিন্তু একজিকিউট করতে গিয়ে যে ধরণের নীতি নিয়ে তারা চলছেন— এতগুলি যে রেকর্ড ফ্রিম্যান ফক্স, বি,বি,সি এদের দেবার জন্য ইত্যাদি ইত্যাদি— তারা যে রেকর্ড দেখিয়েছেন সেই রেকর্ড থেকে অন্য কোন নতুন দিকে তারা পা বাড়িয়েছেন এই কথা আজ পর্যন্ত আমরা কিছু শুনতে পাই নি এবং মন্ত্রিমহাশয়ের কাছে শুনলাম লন্ডনের এই ফার্মের আন্ডারে আবার কি নতুন ডিজাইন হচ্ছে, তাতে আমরা কিন্তু মোটেই আশ্বস্ত বা সন্তুষ্ট-বোধ করছি না। সুতরাং জমি তাড়াতাড়ি নিয়ে তাড়াতাড়ি কাজ করুন আমরা নিশ্চয় চাই কিন্তু সেই সঙ্গে সঙ্গে আমরা দাবী করি যে সমস্ত কথা তুলেছিলাম আপনারা তার কোন কথা পর্যন্ত নেন নি, আবার সেই সব কথা ভেবে দেখুন এবং এই বিদেশী বদনামী ফার্মের সঙ্গে সম্পর্ক কতখানি কি কমাতে পারেন তার চেষ্টা করে দেখুন। আমাদের দেশের লোকেরা যাতে কাজ পায় তার চেষ্টা করে দেখুন এবং এই ব্রীজকে প্রকৃত একটা স্থায়ী ব্যাপার হিসাবে গড়ে তোলার ব্যবস্থা যেমন হবে তেমনি অপরাপর যেসব কথাগুলি তুলেছি মন্ত্রিমহাশয়ের কাছ থেকে সেই সব কথাগুলির জবাব চাই। আমাদের স্থানীয় কর্মসংস্থান ইত্যাদি ব্যাপার, কমপেনসেসন সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করেছেন যারা জমি হারাবেন তারা যাতে দ্রুত পেতে পারেন এবং আমাদের ছেলেদের সামনে এই যে ক্যারট ঝুলছে সত্যিকারে অভিজ্ঞতার ভিত্তিতে কার্যকরী করবেন কিনা তার গ্যারান্টি আমরা আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে জানতে চাইব এবং এই সব জেনে স্বভাবতঃই এই বিলকে সমর্থন করবো। কিন্তু আমি একটি কথা বলতে চাই পশ্চিমবাংলার মানুষের এই বিষয়ে অতীত অভিজ্ঞতা খুব নেই এবং আমরা অতীতকালের ব্যাপারটি দেখেছি আপনারা সেটা নিরশন করবার জন্য কি ব্যবস্থা করেছেন লোক সমক্ষে বলে দেবেন, এই বিষয়ে আস্থা অর্জন করতে হবে, নইলে আস্থা অর্জিত হওয়া ভয়ঙ্কর শক্ত ব্যাপার হবে। বিশেষ করে ব্রীজ ভাঙ্গতে যারা এক্সপার্ট তাদের হাতে প্রধানতঃ কাজ তুলে দেবার জন্য আপনাদেরকে লোকের কাছে জবাবদিহি করতে হবে।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী যে হুগলী ব্রীজের বিল এনেছেন সেটা হুগলী ব্রীজের কাজ তরান্বিত করার জন্য একটা বলিষ্ঠ পদক্ষেপ বলা চলে। কারণ লর্ড উইলিয়াম বেন্টিক-এর আমলের সেই ল্যাণ্ড একুজিসান আইনে বিভিন্ন উন্নয়নমূলক কাজে বাধাসৃষ্টি করছে। যদিও ১৯৪৮ সালে বহু ল্যাণ্ড একুজিসান আইন পুনরায় নূতনভাবে গঠিত হয়েছে। তা সত্বেও বিভিন্ন উন্নয়নমূলক কাজ তরান্বিত করবার জন্য অনেক বাধাবিপত্তি বিভিন্ন জায়গায় দেখা যাচ্ছে। অনেক সময় দেখি যে সমস্ত জমি দখল করা হয় বা একোয়ার করা হয় তার মালিকরা মামলা মোকদ্দমা করে বিভিন্ন সময়ে আটকে দেন এবং তার ফলে কাজ দেরী হয়ে যায়। আবার অনেক সময় দেখেছি যে হাইকোর্ট-এ মামলা করে ৫।৭ বছর পরে সেই সমস্ত উন্নয়নমূলক কাজ হতে পারে না এই রকম বহু প্রমাণ আছে। সেজন্য এই আইনে কোন কোর্ট-এর জুরিসডিক্‌সান থাকবে না বলে একটা নূতন ধারার সংযোজন করা হচ্ছে যাতে হুগলী ব্রীজের কাজ তরান্বিত করা যায়। সেটাই হচ্ছে এই বিলের বিষয় বস্তু। কিন্তু আমাদের মাননীয়া সদস্যা শ্রদ্ধেয়া গীতা মুখার্জী অনেক কিছু বললেন যদিও সেটা এই বিলের মধ্যে আসে না। এটা প্র্যাকটিকালি ধান ভাঙ্গতে শিবের গাজন গাইলেন। কেননা, হয়ত ওদের মনের কথা এই যে মনি স্যান্যাল, যিনি এই হুগলী ব্রীজের চেয়ারম্যান ছিলেন তাকে বিতাড়ন করার পর সেই মনের রাগ এখানে বিভিন্ন ভাবে প্রকাশ করেছেন। কিন্তু আমার বিনীত নিবেদন এবং মাননীয় স্পীকার মহাশয়, আমি একথা বলবো যে এখানে যে বিল আনা হয়েছে এবং যাতে জায়গা ঠিকমত তাড়াতাড়ি একোয়ার করা যায় এবং যাদের জায়গা বা স্ট্রাকচার একোয়ার করা হবে তারা যাতে আদালতের আশ্রয় গ্রহণ করতে না পারে অথচ তারা ক্ষতিপূরণ পাবেন, সে কথা বলা হয়েছে। এবং যে সমস্ত কম্পানীকে বা ডিজাইন-এর কাজের ব্যবস্থা করা হয়েছে এ বিষয়ে

আমাদের এখানকার স্থানীয় ছেলেরা চাকরী পাচ্ছে। অবশ্য কাগজে কলমে পড়ে আছে কিনা সেটা আমি জানিনা, সেটা মন্ত্রিমহাশয় নিশ্চয়ই বলতে পারবেন। তবে নিশ্চয়ই স্থানীয় এবং বাংলাদেশের ছেলেরা যাতে চাকরী পায় সেদিকে লক্ষ্য দেওয়া উচিৎ সে বিষয়ে কোন সন্দেহ নাই। কিন্তু উনি যে সমস্ত কথা বললেন এই বিলের মধ্যে সেগুলি আসে না। তবে আমি একথা বলবো যে উনি সেটা বলছেন সেটা সম্পর্কে নিশ্চয়ই মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় তার জবাবী ভাষণে এ সম্পর্কে বলবেন। আমি বলবো, এখানে এই যে বিল আনা হয়েছে এটা হুগলী ব্রিজের কাজ তরান্বিত করার জন্য একটা বলিষ্ট পদক্ষেপ। কেননা, আমরা বহুদিন থেকে দেখছি এবং শুনছি হুগলি ব্রীজ হবে। ১৯৭২ সালে এর শিলান্যাশ হয়েছে। আমাদের শ্রদ্ধেয়া সদস্যা বললেন যে প্রথম থেকে এই বিল নড়বড়ে হয়েছে। কিন্তু প্রথম থেকে ওনাদের সহকর্মী মনি স্যান্যালের উপর ভার ছিল এবং তিনিই এর ভীত নড়বড়ে করেছেন। এখন সেটা শক্ত করার জন্য চেষ্টা করা হচ্ছে। সেজন্য আমি এই বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Bholanath Sen :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মিসেস মুখার্জী যে সব পয়েন্ট তুললেন সেটা সত্যি কথা বলতে কি ঠিক রিলিভেন্ট নয়। তাহলেও যখন পয়েন্টটা উঠেছে এবং আমি বলতে রাজী আছি। সই সম্বন্ধে আমি বলতে চাই। কারণ আমরা সবাই একই পথের পথিক। আমরা চাই আমাদের দেশের উন্নতি হোক। সুতরাং আপনাদের যে এ্যাংসাস্‌নেস সেটা আমিও সেয়ার করি এবং আপনারাও নিশ্চয়ই আমার এ্যাংসাস্‌নেসকে সেয়ার করেন। বি, বি, সি, সি, যেটা ভাগীরথী ব্রীজ কনষ্ট্রাকসান কম্পানী এটা একটা কমবাইণ্ড গেমন ইণ্ডিয়া আর হল এখানকার বার্ণ, ব্রেইথওয়েট এবং জেসপ্ এই তিনটি সরকারী। আর গেমন ঠিক সরকারী নয়। কিন্তু তার কাজ হচ্ছে সাব-স্ট্রাকচার। তাদের ক্ষমতা সাব-স্ট্রাকচার-এর এটা কেউ অস্বীকার করে না এবং সারা ভারতবর্ষে তার প্রমাণ আছে যে গেমন এর সাব-স্ট্রাকচার করবার ক্ষমতা আছে। আর ভাগীরথী ব্রিজ কনস্ট্রাকসান কোম্পানী এবং বি, বি, জে তারা যে শুধু বাংলা দেশের কাজ করছে তা নয়। তারা সারা ভারতবর্ষের কাজ করছে এবং ভারতবর্ষের বাইরের কাজও করছে।

1-40 — 1-50 p.m.]

এই বি,বি,সি সি, তারা টেন্ডার দেয়, গ্লোব্যাল টেন্ডার দেওয়া হয়েছিল। অনেকেই টেন্ডার দিয়েছিল। তার মধ্যে একটা কমিটি হয়, সেই কমিটি এই টেন্ডারগুলো এ্যাক্‌সেপ্ট করে। এই টেন্ডারের মধ্যে ছিল, যে কতকগুলো ফরেন এক্সচেঞ্জ তাদের দরকার— ফরেন কনসালটেন্টদের কাছ থেকে তারা কতকগুলো বেসিক ডিজাইন, ডিটেল্ড ডিজাইন করেছিল। তারা বেসিক ডিজাইন করেছে এফ, এফ, টি'কে দিয়ে। এটা আমি বলতে পারি যখন জার্মানীর লোকেরা এসেছিল, বিলাত থেকেও দুটি কোম্পানী আর, বি, টি, এবং এফ, এফ, টি, এসেছিল। এফ, এফ, টি হ'ল কনট্রাক্টারের কনসালটেট। তারা সবাই স্বীকার করেছেন যে এফ, এফ, টি হ'ল খুব উঁচু দরের ফার্ম। মানুষ মরলে যদি ডাক্তার ছোট হয়ে যায়, এটা কিন্তু ভুল। আমাদের এই কথা বলেছে টেন্ডার যখন এ্যাকসেপ্‌টেড হয়েছে তারপরে ব্রিজ ভেঙ্গে পড়ে। তৈরী করতে করতে এইরকম নানা জায়গায় ঘটেছে। ফ্লাই-ওভার যেটা দিল্লীতে হয়েছে, ই,পি,আই-এর সঙ্গে আমি কথা বলেছি এই বিষয়ে। কথা হচ্ছে এই ব্রীজ পৃথিবীর কোথাও হয়নি এবং আজকে ইংলন্ড এবং ইয়ুরোপের নিয়ম হচ্ছে ডবল চেকিং-এর জন্য দুটোকে রাখতে হবে। আজকে লুয়াকে আমরা যে সম্মান দিচ্ছি, লুয়া তারা নিজেরা বলেছে, আমাদের এগ্রিমেন্টে এটা থাকা চাই যে এফ, এফ, টি, প্রিলিমিনারী ডিজাইন করবে এবং আমরা চেক করবো। তারা বলছে এরা উঁচু দরের থাক, এই বিষয়ে আমার কোন সন্দেহ নেই। আমরা ইঞ্জিনীয়ার নই, সুতরাং এই কথা ওঠে না। দিল্লীতে গেছি, সেখানেও একই কথা শুনেছি। কলকাতায় দেখেছি, তারা টেকনিক্যাল লোক। তারাও একই কথা বলছেন। এরমধ্যে তো কোন পলিটিক্স নেই, কাজটা যাতে ভালভাবে হয় সেই জন্য। দ্বিতীয় কথা হচ্ছে লোকের চাকরি। লোকের

চাকরির কথা আমি ভাবছি না। আপনারা এটা বুঝতে পারবেন যে তিনটি ফার্ম আ আসার আগে এনগেজ করার কথা হয়েছে আর, বি, টি, এফ, এফ, টি, এ্যাজ কনসালটে বি, বি, সি, সি, আর লুয়া এ্যাজ কনসালটেন্ট টু এইচ, আর পি, সি, আমি চেয়ারম্য হবার আগে। আমি চার মাস কি ছয় মাস আগে চেয়ারম্যান হয়েছি। তার থেকে আ বি, টি'কে বাদ দিয়েছি, ফরেন এক্সচেঞ্জ বেঁচে গেছে। এফ, এফ, টি'কে বাদ দেওয়া যায় তার কারণ তাদের টেন্ডার এ্যাকসেপ্টেড হয়ে বসে আছে, আমি আসার আগে। অ লুয়ার টার্মস্টা এ্যাকসেপ্ট করা হয়েছে, সেটা আমরা নয়, বিভিন্ন ডিপার্টমেন্টের যা লোক্যাল, পলিটিক্সের সঙ্গে জড়িত নয়, তারা করেছেন। আর দ্বিতীয় কথা হচ্ছে, এমপ্ল মেন্টের কথা। এটা আমার সময়ে শুরু হয়নি. আপনারা জানেন একটা সাইট সি, আই, করছে, একটা সাইট, আই, টি, করছে, মাঝখানের কাজ এখনও আরম্ভ হয়নি, সে সি, পি, সি, হচ্ছে এমপ্লয়িং এজেন্ট। সি, আই, টি, খালি আমাদের এ্যাডমিনিস্ট্রেটি কনট্রোল এসেছে কিন্তু ইট ইজ স্টিল স্ট্যাটুটারী বডি। এইচ, আই, টি আমাদের এ্যা মিনিস্ট্রেশনের কনট্রোল এসেছে, ওনলি বোর্ডটাকে সুপারসিড করা হয়েছে, বাট এইচ, আ টি, রিমেন্স উইথ অল ইটস্ পাওয়ার্স এ্যান্ড অবলিগেশসন। সি, পি, সি, কাজ করছে কিন্তু সি, পি, সি,'তে যারা কাজ করছে, আমি খোঁজ নিয়ে দেখেছি তার বেশীরভাগ বাঙ্গা ইঞ্জিনীয়ারদের পি, ডবলিউ, ডি, বা আমাদের গভর্ণমেন্টের ডিপার্টমেন্টের ইঞ্জিনীয়ারদে নিয়ে আসা হয়েছে। শ্রমিকদের কথা আসছে, আপনি যদি আমাকে এক লক্ষ বাঙ্গা ছেলে, যারা মাটি কাটতে রাজী আছে, যদি দিতে পারেন আমি এমপ্লয়মেন্ট দেব। যা কলকাতা শহরের পিচের মাটি কাটতে রাজী থাকে দারুণ গ্রীষ্মে সমান রেটে যে রে গভর্ণমেন্ট অব ইনডিয়া এ্যালাও করবে, বা যে রেটে বেঙ্গল গভর্ণমেন্ট এ্যালাও করবে শুনুন মিসেস মুখার্জী, আমি হাতে পায়ে ধরেছি মানুষের যে তোমরা এত কষ্ট কর, কি কেন কাজ করছো না? মুর্শিদাবাদ থেকে কিছু লোক পেয়েছি, মালদহ থেকে কিছু লো পেয়েছি, কিছু দার্জিলিং ডিস্ট্রিক্টের লোক পেয়েছি। দার্জিলিং ডিস্ট্রিক্টের লোককে বলে যে তোমরা কলকাতায় এসো, আমি এম, টি, পি'কে বলবো--

(এ ভয়েস-- কত করে রেট দেবেন?)

আমি রেটের কথা এখন বলতে পারবো না। আমি মালদহ, মুর্শিদাবাদ এবং দার্জিলি থেকে কিছু লোক পেয়েছি। তারা কাজ করতে রাজি আছেন কিন্তু কলকাতায় এসে পিচে রাস্তায় মাটি কাটবে, এর নীচে পাথর আছে সেই পাথর ভাঙ্গবে, তাতে রাজি নয়। আপনি কয়লা খনির দিকে দেখুন সেখানে একটিও বাঙ্গালীর ছেলে আজ পর্যন্ত মাটির নীচে কা করতে যাচ্ছে না। আমি আপনাদের প্রতিশ্রুতি দিচ্ছি আপনারা আমাকে লোক জোগা করে দিন, বাঙ্গালী ছেলেদের এনে দিন, আমি তাদের কাজ দিয়ে বাংলাদেশের চেহার পাল্টে দেব। আমি তাদের হাতে পায়ে ধরেছি, আপনারা জি.আর, টি,আর নিয়ে বা ভিক্ষ না করে আসুন কাজ করবেন, আমি কাজ দেব, কিন্তু আমি কোন বাঙ্গালী ছেলেকে আনতে পারি নি। আর একটা জিনিষ হচ্ছে আমি জানি বাঙ্গালীর ট্যালান্ট আছে, অন্তত ইঞ্জিনীয়ারিং-এ ট্যালান্ট আছে। তাই আজকে দুটো কনসালটেন্টের কথা চিন্তা করা হচ্ছে এবং এটাকে রিসনেবল বলে ধরে নেওয়া হচ্ছে। আর, পি, টি'কে বাদ দেওয়া হচ্ছে, কেননা, চেয়ার ম্যান, পোর্ট কমিশনার আমাকে বলেছেন এই সমস্ত লোক আমাদের দেশে আছে, আমাদের দেশে যারা আছেন তারা আর, পি, টি'কে বাদ দিয়েও করতে পারেন। আমরা চাইছি যে ব্রীজ হবে তার ডিজাইন এখানে চেক হবে, সেটা চেক হলে পর তার ডিটেল ডিজাইন হবে, ডিটেল ডিজাইন না হলে কাজ হয় না। এই ডিটেল ডিজাইন থেকে আরম্ভ করে কমপ্লিশন পর্য্যন্ত যাতে বাংলাদেশের ছেলেরা কাজ করার সুযোগে তাদের দক্ষতা দেখাতে পারেন তার একটা সুযোগ এসেছে এবং আমরা সেই সুযোগের গ্রহণ করছি। আমরা রাজি আছি তাদের দিল্লীতে পাঠিয়ে ডিজাইন ওয়ার্কে তাদের ওয়ালর্ড ফেমাস প্রফেসারদের কাছ থেকে কাজ শেখবার সুযোগ করে দিতে। এমন কি বিলেতে পাঠাতে পর্যান্ত আমরা রাজি আছি। এটা আমরা চেয়েছিলাম, তারা যদি এই জাতীয় স্ট্রাইক না করত তাহলে এটা এত দিনে আরম্ভ হয়ে যেত। আমরা সি,এম,ডি,এ'তে ইন্টারভিউ নিচ্ছিলাম চাকুরীর,

সেখানে এরা বাধা দিচ্ছে। আমরা চাইছি যে বাংলাদেশের ছেলেরা এই জিনিষ করুক, তারা পৃথিবীর কাছে বলতে পারবে যে আমরা প্রথম এই ধরনের একটা ব্রীজ করেছি, যেটা আর কেউ পারে নি। আমার মনে হয় এই বিল সম্পর্কে কারো কোন আপত্তি নেই, এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Bholanath Sen that the Hooghly River Bridge (Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 4 and Preamble**

The question that clauses 1 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Bholanath Sen** · Sir, I beg to move that the Hooghly River Bridge (Amendment) Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Calcutta Metropolitan Development Authority (Amendment) Bill, 1974**

**Shri Bholanath Sen** : Sir, I beg to introduce the Calcutta Metropolitan Development Authority (Amendment) Bill, 1974, and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

[Secretary then read the title of the Bill]

[1-50—2 p.m.]

**Shri Bholanath Sen** : Sir, I beg to move that the Calcutta Metropolitan Development Authority (Amendment) Bill, 1974, be taken into consideration.

With a view to enabling the Calcutta Metropolitan Development Authority to efficiently execute the development projects in Calcutta Metropolitan area, the Calcutta Metropolitan Development Authority (Amendment) Ordinance, 1973, being West Bengal Ordinance XI of 1973, was promulgated with the approval of the Cabinet. The Ordinance which ceases to operate on the expiry of six weeks from the re-assembly of the Legislature, as provided by Article 213(2) (a) of the Constitution of India, has got to be replaced by an Act of the State Legislature.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের অবজেক্ট ছিল এবং এখনও আছে যে কো-অর্ডিনেশন এবং তাড়াতাড়ি কাজ করার জন্য আমাদের কিছু স্টেপ নেওয়া প্রয়োজন। সি,এম,ডি,এ, কারেন্ট ফোর্থ ফাইভ-ইয়ার প্ল্যান-এর মাঝামাঝি সময় এটার সৃষ্টি হয়। তখন এই বডি ৫৬টা ইমপ্লিমেন্টিং এজেন্সি'র মাধ্যমে কাজ করত। তাদের একমাত্র ফাইনান্সিং কো-অর্ডিনেটিং কাজ ছাড়া আর কোন কাজের ক্ষমতা ছিল না। এমনকি সুপারসেসন করারও ক্ষমতা ছিল না। সি,এম,ডি,এ-এর বদনামই বলুন আর যাই বলুন কো-অর্ডিনেনেশন করা সম্ভব নয়। সেজন্য আমি যখন চেয়ারম্যান হলাম তখন ঐ কো-অর্ডিনেশন-এর বন্দোবস্ত করা হল টেকনিক্যাল এ্যাডভাইসারকে চেয়ারম্যান করে। সেই কো-অর্ডিনেশন-এর মিটিং-এ আমি নিজে দর্শক হিসাবে থাকায় দেখলাম যে কো-অর্ডিনেশন করলেও কাজ ঠিক হচ্ছে না। ওয়ারল্ড ব্যাংক, গভর্ণমেন্ট অব ইনডিয়া থেকে যা বলেছে সেটা ন্যায্য। অর্থাৎ কিনা আমাদের নিজেদের ডাইরেক্ট এক্সিকিউশন করতে হবে। এই ডাইরেক্ট এক্সিকিউশন করার জন্য অনেকগুলি স্টেপ নেওয়া হয়েছে। গভর্ণমেন্ট-এর যে সমস্ত বড় বড় ডিপার্টমেন্ট আছে যারা সি,এম,ডি,এ-এর কাজ করছে তাদের কো-অর্ডিনেট করা হয়েছে। তাতেও কিছু বাধা-বিপত্তি আন্দোলনের জন্য কাজ পিছিয়ে গেছে। কিন্তু তা সত্বেও

একটা নূতন কাঠামো হয়েছে, সেই কাঠামোকে এ বছরে পূর্ণভাবে ব্যবহার করতে পারিনি নানা কারণে। কিন্তু আগামী বছর থেকে আমি কন্‌ভিন্সড্‌ যে এটা একটা নূতন ধরনের জিনিষ হবে এবং যদি টাকা পাওয়া যায় তাহলে নিশ্চয় আগে থেকে পারফরমেন্স বেটার হবে। আজকের কাগজে দেখে থাকবেন আমি ডিসিসন নিয়েছি যাতে টেকনিক্যাল এ্যাডভাইসার সুপ্রিম চেঞ্জ-এ থাকবেন। এই কো-অর্ডিনেশন-এর মধ্যে যে ৫৮টা বডি কাজ করছে সি,আই,টি, এইচ,আই,টি, সিএম,ডবলিউ,এস,এ—এদের নিজেদের বিভিন্ন রুল, কমিটি ও বাজেট আছে। অথচ সি,এম,ডবলিউ,এস,এ, হোল্লি সি,এম,ডি,এ-এর কাজ করছে। কিন্তু তাদেরও রুল, বাজেট আছে। এইচ,আই,টি প্রাকটিক্যালি সি,এম,ডি,এ, কিম্বা হুগলী ব্রীজের কাজ করছে আর কোন বিশেষ কাজ এ ছাড়া নেই— কিন্তু তাদেরও নিজেদের রুল ও বাজেট আছে। সি,আই,টি নিজস্ব কিছু কাজ আছে বাড়ী-ঘর ইত্যাদি করা। এটা সম্বন্ধে চিন্তা করা দরকার। সি,আই,টি সম্বন্ধেও আমাদের কিছু করার নেই। কারণ সি,আই,টি একটা স্ট্যাচুটারী বডি, সেখানে অন্যভাবে দেখতে হবে। কিন্তু আমরা এই বডিগুলিকে আনতে চাচ্ছি এবং সেজন্যই এই এনেব্লিং এ্যামেন্ডমেন্ট যে ইচ্ছা করলে বডি ম্যানেজমেন্ট নিয়ে নেওয়া হবে। এতে কোন কোন এমপ্লয়ী বা স্কীম-এর ক্ষতি হবে না, শুধু ম্যানেজমেন্ট বোর্ড চেঞ্জ করা হল। সি,এম,ডবলিউ,এস-এর বেলায় অলরেডি করা হয়েছে, এইচ, আই, টি'র বেলায় অলরেডি করা হয়েছে, সি, আই টি'র বেলায় সেটা করা হয়নি, সি, আই, টি'র বেলায় পি, ডবলু, ডি, মিনিস্ট্রিতে সেটা আনা হয়েছে এ্যাজ দি এ্যাডমিনিস্টারিং ডিপার্টমেন্ট হিসাবে। সুতরাং আমরা আশা করছি এই বিল যদি গৃহীত হয় তাহলে হয়ত ভবিষ্যতে আরো কিছু পরিবর্তনের প্রয়োজন হতে পারে। কারণ, এটা নতুন ধরনের কাজ, কখনও এই ধরণের কাজ আমরা করিনি। সেজন্য যদি প্রয়োজন হয় তাহলে আবার আসতে হবে। আমি আশা করব এই বিল গ্রহণ করার পথে কোন বাধা আপনাদের থাকবে না।

**Shibapada Bhattacharyya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিল সম্পর্কে বলতে গিয়ে প্রথমেই আমি বলতে চাই বিলে বেটারমেন্ট চার্জ সম্পর্কে একটা জায়গায় বলা হচ্ছে যে কোন এলাকা যদি মনে করেন ডেভেলপমেন্টে সাফিসিয়েন্টলি এ্যাডভান্সড্‌ হয়েছে তাহলে সেই এলাকায় বেটারমেন্ট চার্জ বসান হবে, আমার মনে হয় এটা ঠিক হচ্ছে না। কেননা আজকে সি, এম, ডি, এ'র কাজের যে গতি এই যে আরম্ভ হয়েছে এর কাজ কবে যে শেষ হবে জনসাধারণ তা বুঝতে পারছেন না। সুতরাং একটা কাল্পনিক ভিত্তির উপর নির্ভর করে আজকে বেটার-মেন্ট চার্জ বসান উচিত নয়। আমরা দেখতে পাচ্ছি কাজ কমপ্লিট হয়ে গেছে কিন্তু ফল দিতে পারছে না, সেখানে বেটারমেন্ট চার্জ বসান উচিত নয়। আজকে সি, এম, ডি, এ'র কাজের যে রীতি তাতে অনেক জায়গায় দেখছি, কলকাতায় গত ২ দিন ধরে দেখতে পাচ্ছি আন্ডার গ্রাউন্ড ড্রেন করা হয়েছে কিন্তু সেই ড্রেন দিয়ে জল যাচ্ছে না, কলকাতা অথৈ জলের মধ্যে পড়ে রয়েছে একদিনের বৃষ্টির ফলে। যে জায়গায় ড্রেন করা হয়েছে সেই জায়গার অথরিটি বললেন সাফিসিয়েন্টলি এ্যাডভান্সড, কিন্তু কার্যক্ষেত্রে দেখা যাচ্ছে কাজের নেচার এমনভাবে হয়েছে যে তার ফল পাবলিক পাচ্ছে না, অথচ জনসাধারণকে বললাম ৩ মাসের মধ্যে যদি হিয়ারিং না দাও তাহলে ধরে নিচ্ছি বেটারমেন্ট চার্জ দিতে রাজী আছ, আমরা বেটারমেন্ট চার্জ বসিয়ে দিলাম। মাননীয় মন্ত্রিমহাশয় জানেন আমার এলাকায় ১০টি ডিপ টিউবওয়েল বসান হচ্ছে, কিন্তু কতকগুলি জিনিস পাওয়া যাচ্ছে না, আপনারা বলছেন জল দেওয়ার জন্য সাফিসিয়েন্টলি এ্যাডভান্সড হচ্ছে, অথচ সেখানে পাইপ গেল না, এ্যাডভান্সড প্রোজেক্ট হিসাবে সেখানে লেভি ইমপোজ করলেন, এই বেটারমেন্ট চার্জ ইমপোজ করা উচিত নয়। পাওয়ারের প্রশ্ন রয়েছে, লাইন সমস্ত কিছু কমপ্লিট করতে পারছি না বলে পাওয়ার দিতে পারছি না। লাইন এক দেড় বছর পরে নিয়ে গেলেন কিন্তু ইলেক্‌ট্রিসিটি পেল না, অথচ সে ক্ষেত্রে বেটারমেন্ট চার্জ বসিয়ে দিলেন। এর ফলে লোকের মনে একটা বিরূপ প্রতিক্রিয়া হওয়া স্বাভাবিক। বনহুগলী স্কীমে ট্রিটমেন্ট প্ল্যান্টে ড্রেন সিসটেম হওয়ার ফলে দেখা গেল জল যাচ্ছে না। কিন্তু সেখানে

যদি বেটারমেন্ট চার্জ বসিয়ে দেন তাহলে জনসাধারণের মধ্যে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হতে পারে। ফরাক্কা প্রোজেক্ট কমপ্লিট হওয়ার পর দেখা যাচ্ছে প্রোজেক্ট কাজ করছে না। সুতরাং ফলকে ভিত্তি করে, ফল দিয়ে তারপর জনসাধারণের কাছে বেটারমেন্ট চার্জ নেওয়ার চেষ্টা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এক একটা এলাকায় সি, এম, ডি, এ'র ৬ কোটি টাকার প্রোজেক্ট রয়েছে, ইয়ারলি ২।৩ লক্ষ টাকার প্রোগ্রেস হচ্ছে, জানি না এই কাজ কবে শেষ হবে। সমস্ত সি, এম, ডি, এ, এলাকায় এইভাবে কাজ হচ্ছে। জল প্রকল্পে সমস্ত জায়গায় আড়াইশো কোটি টাকার কাজ হবে, আজ পর্যন্ত ৫০ কোটি টাকার কাজ হয়নি। এই সি, এম, ডি, এ'র কাজ কবে শেষ হবে, কবে মানুষ বেনিফিট পাবে জানি না। আজকে কাল্পনিক জিনিসের উপর ভিত্তি করে বেটারমেন্ট চার্জ করা যায় না। আমার অনুরোধ রেজাল্ট দিয়ে তারপর জনসাধারণের উপর বেটারমেন্ট চার্জ বসাবার চেষ্টা করুন।

[2-00—2-10 p.m.]

আর বেটারমেন্ট চার্জ এইভাবে না করেন তাহলে আমরা মনে করি এর বিরোধিতা করা ছাড়া আর গত্যন্তর থাকবে না। কেননা এতে জনসাধারণের কোন সুযোগ পাচ্ছে না। আর একটা কথা বলছি যে এক ছাতার তলায় আনার জন্য মাননীয় মন্ত্রিমহাশয় তিনটি এজেন্সিকে আনছেন, কিন্তু আমরা জানি যে আজকে ইঞ্জিনীয়ার স্ট্রাইকের ওপর দোষ দেওয়া হচ্ছে, কিন্তু আমরা যারা এইসঙ্গে অন্তরঙ্গভাবে জড়িত, আমরা জানি যে একটি বছরের কাজ কেবলমাত্র নষ্ট হয়েছে, এই আনাতে, টানা হেঁচরাতে। আমি মনে করি এটা ঠিক যে যদি ভালমত এটাকে করা যায় তাহলে ভাল কথা, কিন্তু কি হয়েছে, সমস্ত কাজ, টোটাল কাজ, এক বছরের জন্য বন্ধ হয়ে আছে। সুতরাং এই যে বন্ধ রয়েছে সেটা ইঞ্জিনীয়ারদের স্ট্রাইকের জন্য নয়, এটা প্রশাসনযন্ত্রের জন্য, বিশেষভাবে আমরা খুব আশ্চর্য্য হয়ে গিয়েছি, বিভিন্ন কাগজপত্রে যে স্টেটমেন্ট দেখেছি এবং তার জন্য আমরা অত্যন্ত দুঃখ পেয়েছি, আমাদের দেশে সি, এম, ডি, এ'র কাজ যদি এইভাবে চলে তাহলে কোন কাজ হতে পারবে না। তার জন্য আমার কংক্রিট বক্তব্য হচ্ছে, আমরা যে এ্যাডভাইসারী কমিটি করেছি তাতে সি, এম, ডি, এ, সম্পর্কে জনসাধারণ বলছে এবং বিভিন্নরকম প্রশ্ন উঠেছে কাজের গতি নিয়ে এবং দুর্নীতি নিয়ে। কেননা আমরা দেখেছি বস্তি স্কীমে যে সমস্ত কাজ কর্ম হচ্ছে বাইরে যে কোন এজেন্সি দিয়ে--সি, এম, ডি, এ, নিজে যে কাজ করছে তা সবচেয়ে খারাপ কাজ হয়েছে। এছাড়া আমরা দেখেছি প্ল্যানের ব্যাপারে আমরা জানি যে ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্টের বহু প্ল্যান চেকার রয়েছে, ভাল ভাল ইঞ্জিনীয়ার রয়েছে, কিন্তু আপনি শুনলে স্যার, আশ্চয্য হয়ে যাবেন যে, সি, এম, ডি, এ, যে কয়েক লক্ষ টাকার কাজ করেছে, সেই কাজগুলি করেছে বাইরের ইঞ্জিনীয়ারদের ধরে এবং সেখানে তাদেরকে ৪ পারসেন্ট দেওয়া হয়েছে। যদি এক লক্ষ টাকার স্কীম করে দেয় তাহলে তার ৪ পারসেন্ট টাকা সেই প্রাইভেট পার্টিকে দেওয়া হয়েছে, এই ধরনের বহু দুর্নীতির কথা আমাদের জানা আছে। টেন্ডার ডাকছে, কিন্তু লোয়েষ্ট টেন্ডারকে বিভিন্ন জায়গায় কাজ দেওয়া হচ্ছে না। আজকে একটা কাজের সাফল্য নির্ভর করে তার স্পিডি ওয়ার্ক এবং পাবলিক কো-অপারেশনের ওপর। কিন্তু আজকে আমরা সি, এম, ডি, এ, এলাকার লোক আমরা কিছুই জানি না, কি কাজ হচ্ছে, না হচ্ছে। মাননীয় মন্ত্রিমহাশয় লাষ্ট একটা মিটিং করেছেন, আমাদের ডেকেছেন, কিন্তু আমরা আশা করি এম.এল.এ-দের এই ব্যাপারে আরো বেশী বেশী করে ইনভলভড করার দরকার রয়েছে, তা না হলে এই কাজের সাফল্য আসতে পারে না। যেভাবে কাজের গতি হচ্ছে, সি, এম, ডি, এ, সম্বন্ধে লোকে অত্যন্ত নিরাশ হচ্ছে। এক একটা এলাকায় ৬।৮।১০ কোটি তার ইয়ারলি প্রগ্রেস হচ্ছে মাত্র ১।২।৩ লক্ষ টাকা, অর্থাৎ আমরা বৃদ্ধ বয়েসে এই সি, এম, ডি, এ'র কাজ শেষ হবে কিনা দেখতে পাব না। মাননীয় মন্ত্রী মহোদয়ের উদ্যোগকে আমি প্রশংসা করি, কিন্তু তাঁর চেষ্টা সাফল্যমন্ডিত হবে না, কারণ তিনি নিজেই জানেন যে কিসের মধ্যে দিয়ে তিনি চলেছেন, এটাকে একজিবিশন করতে গিয়ে। তাছাড়া আমি

একটি কথা বলছি যে আপনি যে তিনটি এজেন্সিকে আনলেন তাদের কর্মচারীদের সম্প আপনি একটা কথা বলেছেন যে কর্মচারীরা, তারা যে অবস্থায় ছিল তারচেয়ে খার অবস্থায় আমি নিয়ে যাব না। কিন্তু স্যার, আপনি একটা বুঝুন যে একটা এসিসটে ইঞ্জিনীয়ার, একটা একজিকিউটিভ ইঞ্জিনীয়ার একই কাজ করছে, কিন্তু তিন রকম মাইনে পাচ্ছে, তাহলে তাদের মধ্যে কি করে কাজের এফিসিয়েন্সি আসতে পারে। তিন ক্লার্ক তিন রকমের মাইনে পাচ্ছে। এইরকম কিছু অসঙ্গতি রয়েছে। সুতরাং এইরক অবস্থা থাকলে ওয়ার্কারদের মধ্যে এফিসিয়েন্সি আনতে পারে না, কেননা তারা যদি দে একই কাজ করছে কিন্তু তিনরকমের মাইনে তিন জনে পাচ্ছে, এছাড়াও তারা প্রশ্ন কর যে আমরা যে সমস্ত গভর্ণমেন্ট এমপ্লয়ি আমাদের নেওয়া হচ্ছে, কিন্তু আমরা পেনশ পাব কিনা, এই ধরনের প্রশ্ন সেখানে উঠছে।

আমি জানি কি কষ্টের মধ্য দিয়ে এই সব জিনিষ করবার চেষ্টা করছেন। আ তাই শেষবারের মত অনুরোধ করব বেটারমেন্ট অব লেভি সম্পর্কে যেটা বলেছি সে দেখবেন।

দ্বিতীয় কথা হচ্ছে এম,এল,এ'দের কো-অপারেশন এবং পিপলস্ কো-অপারেশন যাত করে আরও বেশী পাওয়া যায় এবং এই কাজ আরও ত্বরান্বিত করা যায়, তার জন কর্মপন্থা বার করবার জন্য মাননীয় মন্ত্রিমহাশয় এদিকে এগিয়ে যাবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Abdur Rauf Ansari** : Mr. Speaker, Sir, I wholeheartedly support th Calcutta Metropolitan Development Authority (Amendment) Bill, 1974. Whil supporting the Bill I feel that a most congested city like Calcutta with the growth of the population of the city and its suburbs was going to be at the bursting point errupting point, as it was lacking sewage and other amenities—people were no getting the minimum amenities which they required—and I say then the CMDA came to the rescue of the people living within the area of about 23 Municipalities and Corporation. People living within CMDA area did never expect that the streets, roads and the bustees would take the shape as they are now. I say this particularly about bustee people who never dreamt of that their kutcha roads would ever turn into pucca roads, they never thought there would be electric lights in the lanes and by-lanes, they never thought that their service latrines would be converted into sanitary latrines, they never thought that they would get sufficient drinking water which previously they never got. So, I say CMDA came to the rescue of the people, particularly of the bustee people, living within the CMDA area where during rainy season the kutcha roads used to become miserable. Some of my friends here have said that CMDA is moving in a peculiar way. But I say that CMDA should be compared with fire fighter. When a fire fighter comes to fight the fire their first duty is to extinguish the fire. Similarly, the first duty of the CMDA, which has come to develop the city and to give civic amenities to people, is to meet the immediate requirement of the people. At the initial stage CMDA did not work properly but now gradually they are coming to proper line and proper shape. So, I must congratulate those who made this programme of improvement whereby most of the people living within CMDA area are benefitted. If we look to the activities and contributions of the CMDA we must agree that within a short period CMDA has made remarkable progress in spite of shortage of materials and they will have to go ahead with so many projects. I find in this amending Bill that the Calcutta Improvement Act, 1911, the Howrah Improvement Act, 1956, and the Calcutta Metropolitan Water and Sanitation Authority Act, 1966, are coming under one umbrella. This will be wise I say because it will be economic, it will shorten the period of execution and it will fulfil the objectives for which this CMDA has been formed.

[At this stage red light was lit]

Sir, you have shown me red light which is always an alarming sign. So, I again support this Bill and resume my seat.

2-10--2-20 p.m.]

**Shri Aswini Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিলটী উৎথাপন করা হয়েছে সংশোধনী হিসেবে, এই সংশোধনীর ভেতর একটা হচ্ছে উন্নয়ন; আর একটা হচ্ছে বিভিন্ন যে সব অটোনোম্যাস বডি আছে সেগুলি কি করে সংযোগ করা যায়।

এখন এই বেটারমেন্ট লেভির ক্ষেত্রে একটা জিনিষ বিচার্য্য বিষয় যে আমরা প্রত্যেকটা ব্যাপারে ট্যাক্স বাড়িয়ে বাড়িয়ে যাচ্ছি-- যেমন মোটর ভিহিক্যাল্স ট্যাক্স, সেলস্ ট্যাক্স, এন্ট্রি অফ গুড্স ইন ক্যালকাটা তার উপর ট্যাক্স, আজকে আমরা কাগজে যেটা পড়লাম যে বাসের ভাড়া বাড়িয়ে দিতে রাজী হয়েছেন-- আসল জিনিষ পেট্রলের সলিউসান না করে, পার্টস ইত্যাদি কনট্রোল প্রাইস-এর বা সস্তাদরে না দিয়ে-- জেলার ডিস্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটরা বাসের ভাড়া বাড়াতে রাজী হয়েছেন-- আসল যে সমস্যা তার কোন সমাধান হল না। বাজারে ন্যায্য দরে জিনিষ পাওয়ার কোন ব্যবস্থা হল না। শেষ পর্য্যন্ত সব চাপ জনসাধারনের ঘাড়ে এসে পড়ছে, বাসের বর্দ্ধিত ভাড়া দিতে হবে। এখানেও সেই ট্যাক্স বসান হচ্ছে। মূলতঃ দেখা যাচ্ছে জনগনের উপর গিয়ে সেই বেটারমেন্ট লেভি হচ্ছে। মিউনিসিপাল ট্যাক্স দিতে হবে ক্যালকাটা কর্পোরেশান-এর যে এ্যাসেসমেন্ট হবে তা দিতে হবে। আদার ট্যাক্স যা হবে তা দিতে হবে, সেন্ট্রাল ট্যাক্সসেসও দিতে হবে। তার উপর আবার আপনি একটা উন্নয়ণ কর ধার্য্য করবেন। এই যে ট্যাক্সগুলি মানুষরা দিচ্ছে যা কেন্দ্রীয় সরকার আদায় করছেন, সেখানে আপনি লড়াই না করে সেই দৃষ্টিভঙ্গী না দিয়ে আপনি যেই বলছেন আমি উন্নতি করে দিলাম কাজেই ট্যাক্স বসিয়ে দেব। আমি নীতিগতভাবে আপনার এই নীতির বিরোধিতা করি। আমরা চাচ্ছি এই বেটারমেন্ট লেভি করা উচিত নয়। এমনিই বেটারমেন্ট হলে নানা দিক থেকে নিশ্চয়ই আপনাদের ট্যাক্স বাড়বে। কর্পোরেশন আইনে আছে প্রত্যেকটা মিউনিসিপ্যাল আইনে আছে বেটারমেন্ট হলেই এই ট্যাক্সও বেড়ে যায়। যখন পঞ্চায়েৎ এলাকায় বাড়ীঘরের উপর যে ট্যাক্স হয়, সেটা মিউনিসিপ্যাল এলাকায় হলে পরে সেখানে পানীয় জল সরবরাহ করা হয়, ইলেকট্রিসিটি, রাস্তা ইত্যাদি দেওয়া হয়, তখন ট্যাক্সও বেড়ে যায়। মিউনিসিপ্যাল এলাকায় ট্যাক্স বাড়বে তার উপর আবার এই সি, এম, ডি, এ'এর বেটারমেন্ট লেভি করবেন-- এখানে আমি আপত্তি করি।

দু-নম্বর যেটা বর্তমান বিলের ক্ষেত্রে কো-অডিনেশান-এর নাম করে একেবারে যেগুলো অটোনোমাস বডি হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট, ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাস্ট এই বডিগুলির কো-অডিনেশান-এর কথা বলছেন, আপনার তাদের উপর কী কর্তৃত্ব চাচ্ছেন? যে ষ্টেট গভর্ণমেন্ট-এর যে সুপারসিড করবার ক্ষমতা আছে, অটোনোমাস বডি দুটীর সেখানে যে ডেমোক্রাটিক রাইটস্ আছে, ডেমোক্রাটিস ওয়েতে ফানসান করে, এখন এই পাওয়ার তাদের নিয়ে নেওয়া হবে, ষ্টেট গভর্ণমেন্ট তাদের সুপারসিড করে নেবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও পুরাতন বিধানসভার সদস্য ছিলেন, আপনি জানেন আমরা বারবার মিউনিসিপ্যালিটীর ক্ষেত্রে যখন এই কাজের ক্ষেত্রে আসতাম, আমরা বলেছি আমরা সুপারসেসান চাই না; যদিও কোন কারণে হয়, অল্পদিনের জন্য হয়। এই যে হঠাৎ সুপারসেসান করে দেওয়া সাবমিটেড আসকিং এনি এক্সপ্ল্যানেসান অর শো কসেস এটাকে আমরা সম্পূর্নরূপে বিরোধিতা করি। কাজেই এই কো-অডিনেশান নাম করে এই ধরনের একটা অগণতান্ত্রিক ব্যবস্থা চাপিয়ে দেওয়া সম্পর্কে আমরা বারবার বিরোধিতা করে এসেছি-- আজও করছি। সেইজন্য এই বিল সম্বন্ধে যদিও আমি মনে করি ষ্টেট গভর্ণমেন্ট অধিকার থাকা দরকার যেখানে টাকা পয়সার ব্যাপার, ব্যয় হচ্ছে সেন্ট্রাল গভর্ণমেন্ট-এর টাকা ব্যয় হচ্ছে সেটা কি পারপাজে হচ্ছে সেখানে কোন গণ্ডগোল আছে বা তছরূপ হচ্ছে বা যদি অন্যক্ষেত্রে ব্যয় হয়ে যায়, ব্যবস্থায় কোন ত্রুটি থাকলে তা আপনি করতে পারেন সাময়িকভাবে। এই সুপারসেসান কোন্ কোন্ ক্ষেত্রে করতে পারবেন, কতটুকু সময় সীমার মধ্যে

সুপারসেসান থাকবে তা স্পষ্ট বলে দিতে হবে। তা যদি না করা হয়, তাহলে গণতান্ত্রিক হতাশ করা হবে এর দ্বারা এইটিই প্রমানিত হবে।

কাজেই এই যে দুটো উদ্দেশ্য এই উদ্দেশ্য দুটী যেভাবে রাখা হয়েছে, মূলতঃ কিন্তু দেখা যাচ্ছে গণতন্ত্র বিরোধী বলে আমার কাছে প্রতিভাত হয়েছে। সেইজন্য এই বিলকে আরো সংশোধিত করে উনি যদি উৎথাপন করতেন তাহলে নিশ্চয়ই বিলটী সমর্থন করা যেত।

**Mr. Speaker** : Honourable members, half an hour was allotted for this Bill. The time will expire at 2-20 p.m. So, under Rule 290 I would like to extend the time for half an hour more. I think the House will agree.

(Voices—Yes)

So, with the sense of the House time is extended for half an hour. Now, Shri Bholanath Sen to reply, if any.

**Shri Bholanath Sen :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেটারমেন্ট লেভী এইটা সি, আই, টি এ্যাক্টে আছে; আর ট্যাক্স করবার ক্ষমতা সি, এম, ডি, ডবলিউ, এস, এ এ্যাক্টে আছে। সি, আই, টি একটা ডেমোক্রেটিক বডি নয়, ইলেকসান এখানে হয় বলে আমার জানা নেই। তার এইচ, আই, টি'তেও ইলেকসান হয় বলে জানা নেই। কিন্তু মিনিষ্ট্রি ডেমোক্রেটিক। সেই মিনিষ্ট্রি সি, এম, ডি, এ চালান। কাজেই ডেমোক্রেসির পয়েন্টটা ঠিক বুঝে উঠতে পারলাম না। বেটারমেন্ট লেভী না হলে ইট উইল ডিফিট দ্যা পারপাস। বেটারমেন্ট লেভী তখনই হতে পারে যখন বেটারমেন্ট হচ্ছে বা ইমিনেন্ট বেটারমেন্ট। কিন্তু টাকার দরকার। মেনটেন্যান্সের অভাবে কাজ করা সত্ত্বেও নষ্ট হয়ে যাচ্ছে। মিঃ আনসারী যেটা বলেছেন দ্যাট ইজ এ্যাট ফ্যাক্ট। অর্ধেক বস্তির লোক উপকার পেয়েছেন। অফিসার নিয়ে, এবং অফিসার ছাড়া অন্য লোককে নিয়ে ঘুরে দেখেছি। সি, এম, ডি, এ থেকে যারা উপকার পেয়েছেন তারা সি, এম, ডি, এ'র নাম করেন। তারা হয়তো কাগজে বক্তব্য রাখতে পারে না, বা বিধানসভায় রাখতে পারে না। কিন্তু অন্তত অর্ধেক বস্তির লোক একথা বলেছে যে এমন আনন্দ আর আমরা পাই নি। অনেক কাজ যেমন ওয়াটার সাপলাইয়ের ব্যবস্থা হল, কিন্তু পরে সবাই ভুলে গেলো, চেতলাতে ব্রীজ হলো সবাই ভুলে যাচ্ছে। প্রথম দিন সবাইয়ের মনে পড়ে। সি, এম, ডি, এ কাজ করে যাচ্ছে এবং আরও কাজ করবে। কিন্তু বাধার মধ্যে আছে। সেই বাধা অতিক্রম করার জন্য এই বিলে এ্যানাবিলিং পাওয়ার চাওয়া হয়েছে। ক্যালকাটা কর্পোরেসনের মতো বডি সি, এম, ডি, এ নয়। সি, আই, টি, এইচ, আই, টি, বা কর্পোরেসানের মতো নয়। সি, এম, ডি, ডবুলউ, এস, এ, ডিপেন্ড করে সি, এম, ডি, এ'র উপর। শো কজ নোটিশের বিষয়ে নয় ভালো করে যাতে কাজ করা যায় সেইদিকে চেষ্টা আমরা করছি এবং করেছি। চেয়ারম্যান করেছি, সি, এম, ডি, এ'তে এম, এল, এ'দের কমিটি করেছি। সি, এম, ডি, এ এলাকাতে যারা আছেন তাঁরা নিজেরা আসতে পারেন। তাঁদের একটা মিটিং হয়েছে এবং ভবিষ্যতে বর্তমানে যে সব গোলমাল আছে মিটে গেলে দু তিন মাস অন্তর মিটিং হবে। রেসকিউ অপোরেসান হবে এবং সংশ্লিষ্ট মেম্বারদের জানানো হবে।

from the stage of Planning to the stage of Exceution

এম, এল, এ'দের জড়াতে হবে নিশ্চয়।

**Shrimati Ila Mitra :**

লেভীটা বসাবেন না।

**Shri Bholanath Sen :**

লেভীর পাওয়ার সি, আই, টি,, সি, এম, ডবলুউ, এস, এ এ্যাক্টে আছে। সেটা সম্ভব হবে কাজ কবরার পর। বেটারমেন্টের পর বেটারমেন্ট লেভী হবে।

**Shri Shibapada Bhattacharjee :**

ভাষাটা একটু দেখুন। ওটা এ্যাডভান্সমেন্ট লেভী না হয়ে যায়।

**Shri Bholanath Sen :**

লেভীর ডিকসনারী মিনিং হচ্ছে এটা কাজ হলে তবে হবে।

**Shrimati Ila Mitra :**

লেভীটা বসাবেন না।

**Shri Bholanath Sen :**

লেভী করি নি আজ পর্য্যন্ত। লেভী হয়েছে কি কোথাও? শুনলে আনন্দিত হবেন সেদিন যাদবপুর, সন্তোষপুর থেকে লোক এসেছিলেন, বললেন মেনটেন্যান্স হচ্ছে না। আমরা টাকা দিতে রাজী আছি, সারভিস চালু করুন। এটা তারা রিকোয়েষ্ট করেছেন।

2-20—2-40 p.m.]

আমরা তৈরী করলাম একটা রাস্তা, কি একটা ড্রেন, কি একটা পায়খানা এটা যদি নষ্ট হয় তাহলে সেটা কার টাকা নষ্ট হবে। সেটা তো গরীব মানুষের টাকা নষ্ট হবে।

**Shrimati Ila Mitra :**

যখন এর ইমপ্লিকেসান হবে তখন তার মানে অন্য রকম হবে।

**Shri Bholanath Sen :**

যখন করবো তখন বলবেন। মিউনিসিপ্যালিটির যে কথা বলেছেন তার উপর আমার ক্ষমতা নেই। প্রত্যেক লোক বলে গিয়েছেন যদি কোন কাজ শহরে থাকে তবে মিউনি-সিপ্যালিটি এলাকাতে হয়েছে। বস্তী এলাকাতেও কাজ হয়েছে। লেভী আমরা করি নি তবে ঠিকা টেনেন্টরা আদায় করে নিয়েছে। ধরুন গ্রামের লোক যার জমি চাষ হয় নি অভাবের তাড়নায় এখানে এসে বস্তীতে উঠেছে। সেই বস্তীতে টাকা বাড়িয়ে দিয়েছে।

**Shrimati Ila Mitra :**

প্রথম যখন মিটিং হয়েছিল বলেছিলাম কোন কোন এলাকাতে কি কি কাজ হচ্ছে সেটা যদি আমাকে জানানো হয় তাহলে আমার এলাকাতে ঠিকা প্রজাদের ক্ষেত্রে ধরতে পারি। কিন্তু কোনরকম ব্যবস্থা করতে পারি নি, কারণ আমি নিজেই জানি না কোথায় কি কাজ হচ্ছে।

**Shri Bholanath Sen :**

হ্যাঁ।

The motion of Shri Bholanath Sen that the Calcutta Metropolitan Development Authority (Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 7 and Preamble**

The question that clauses 1 to 7 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Bholanath Sen** : Sir, I beg to move that the Calcutta Metropolitan Development Authority (Amendment) Bill, 1974, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**Shri Sheikh Daulat Ali :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি আপনার মাধ্যমে একটা বি গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রীসভার সামনে রাখতে চাইছি। গত বছর ওয়েষ্ট মগরাহাট ড্রে স্কিম উদ্বোধন করেছিলেন আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং সেই অনুযায়ী ব চলছিল। এই কাজের ফলশ্রুতি হিসাবে ডায়মণ্ডহারবারে হুগলী নদীর মুখে একটা বাঁধ দেওয়া হয়েছিল। সেখানে ড্রেনেজে ভুল থাকার জন্য সেটা ভেঙ্গে হাজার হাজ শ্রমিকের শ্রম নষ্ট হয়েছে। আমার বক্তব্য হচ্ছে যাদের ভুলে আজকে শ্রমিকরা পথে বসে এবং এই বাঁধ ভেঙ্গে গেলো এবং ডায়মণ্ডহারবারের শস্যহানি ঘটেছে সেই ব্যাপারে তদ চাইছি এবং তদন্তের পরে যারা দায়িত্ব নিয়েছিল যে যে অফিসার এর সঙ্গে জড়িত তাদে যাতে শাস্তির ব্যবস্থা হয় এবং যাতে সুরাহা হয় এবং সুব্যবস্থা হয় এবং শ্রমিকরা না পাওনা থেকে বঞ্চিত না হয় সেইজন্য আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষ করছি।

## FINANCIAL

### Voting On Demands For Grants

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ৫টা ডিমাণ্ড। ডিমাণ্ড নম্বর ৩, ১৮, ১৯, ৩১ এবং ৪: আমি আপনার অনুমতি নিয়ে আলাদা আলাদাভাবে প্রত্যেকটা ডিমাণ্ড মুভ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডিমাণ্ড নং ৩-এতে আমি খুব সামান্য অর্থ চাইছি ১০ লক্ষ ৪ হাজার টাকা কাউন্সিল অব মিনিষ্টারদের খরচের জন্য। আর বাকী ডিমাণ্ড নং ১৮ ডিমাণ্ড নং ১৯ ডিমাণ্ড নং ৩১ এবং ডিমাণ্ড নং ৪৯ সংক্রান্ত ব্যাপারে যে বক্তৃতা দিতে চাচ্ছি সেটা ছাপা হয়েছে এবং এখনই বিলি হচ্ছে। সেখানে বেণ্টারউইচ সাহেবের জন মিঃ গুরুং মিঃ উইলসন ডিরোজ মহাশয়ের ও আরও কিছু এম, এল, এদের জন ইংরাজীতে ট্রান্সেলেট করা আছে সেটা ওঁদের দেওয়া হবে। কেবল ডিমাণ্ড নং ৩ সম্বে ওতে কিছু বলা নাই। তাতে মন্ত্রীদের মাইনে দেওয়া হয় এটা প্রত্যেকেই জানেন। তা আমি ও সম্পর্কে আর বক্তব্য রাখতে চাই নি। আমার ঐ ছাপানো বক্তৃতাটি ধরে নেওয় হবে যে পাঠ করা হয়েছে—তাহলে আমি বাধিত হবো। আমি মাননীয় সদস্যরা কি বলেন সেটা শুনতে চাই এবং তাঁরা যাতে আলোচনা করার জন্য বেশী সময় পান সেইজন আমি এই ব্যবস্থা করেছি।

### Demand No. 3

Major Head : 213-Council of Ministers.

**Shri Siddhartha Shankar Ray** : Sir, on the recommendation of the Governo I beg to move that a sum of Rs. 10,48,000 be granted for expenditure under Deman No. 3, Major Head : "213-Council of Ministers."

### Demand No. 18

Major Head : 252-Secretariat-General Services.

**Shri Siddhartha Shankar Ray** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,67,35,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "252-Secretariat-General Services."

**Demand No. 19**

Major Head : 253-District Administration.

**Shri Siddhartha Shankar Ray** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 3,45,88,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "253-District Administration."

**Demand No. 31**

Major Head : 276-Secretariat-Social and Community Services

**Shri Siddhartha Shankar Ray** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 88,09,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "276-Secretariat-Social and Community Services."

**Demand No. 49**

Major Head : 296-Secretariat-Economic Services.

**Shri Siddhartha Shankar Ray** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,60,24,000 be granted for expenditure under Demand No. 49, Major Head : "296-Secretariat-Economic Services."

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪৯নং দাবি, "২৯৬---মহাকরণ---অর্থকর কৃত্যকাবলী" মুখ্য খাতে ১৯৭৪-৭৫ সালের ব্যয়বরাদ্দের জন্য ১,৬০,২৪,০০০ টাকা মঞ্জুরীর প্রস্তাব উত্থাপনের জন্য অনুমতি প্রার্থনা করছি।

অধ্যক্ষ মহাশয়, এই খাতটিতে অর্থকর উন্নয়ন ও পরিকল্প বিভাগসমূহের যথা, প্ল্যানিং বোর্ড, মৎস্য, কৃষি ও উন্নয়ন, পশু ও পশুপালন, বন, সমবায়, উন্নয়ন ও পরিকল্পনা এবং স্বরাষ্ট্র পর্যটন ইত্যাদি বিভাগসমূহে মহাকরণের জন্য এবং ঐ সমস্ত বিভাগের অধীন অধিকারগুলির আগামী আর্থিক বৎসরের (১৯৭৪-৭৫) প্রশাসনিক ব্যয় অন্তর্ভুক্ত।

১৯৭৪-৭৫ সালের বিস্তারিত সিভিল বাজেট ব্যয়বরাদ্দের (দ্বিতীয় খণ্ড) পুস্তিকা (নীল রং-এর পুস্তিকা)-এর জে-১০৮ পৃষ্ঠা হ'তে জে-১২০ পৃষ্টা পর্যন্ত উপরিলিখিত বিভাগ-সমূহের জন্য মোটামুটি বরাদ্দগুলি দেখানো হয়েছে এবং এক্সপ্ল্যানেটরি মেমোরেণ্ডাম অন দি বাজেট ফর দি ইয়ার ১৯৭৪-৭৫ (লাল রং-এর পুস্তিকা)-এর বি-৮৩ পৃষ্ঠায় গত কয়েক বৎসরের সহিত বর্তমান বৎসরের (১৯৭৪-৭৫) ব্যয়বরাদ্দের একটি তুলনামূলক হিসাব দেওয়া হয়েছে।

গত কয়েক বৎসরের ব্যয়বরাদ্দ পর্যালোচনা করলে দেখা যাবে যে, এই খাতে ব্যয়ের পরিমাণ খুব বেশি বাড়ে নাই। দেখা যাচ্ছে যে, ১৯৭২-৭৩ সালে এই খাতে প্রকৃত ব্যয় হয়েছিল ৯৮,২৯,০০০ টাকা এবং ১৯৭৩-৭৪ সালে সংশোধিত ব্যয়বরাদ্দের পরিমাণ রাখা হয়েছিল ১,০১,৯৮,০০০ টাকা। সুতরাং গত বৎসরের (১৯৭৩-৭৪) সংশোধিত ব্যয়বরাদ্দের সহিত বর্তমান আর্থিক বৎসরের (১৯৭৪-৭৫) ব্যয়বরাদ্দের পরিমাণ তুলনা করলে দেখা যাবে যে, ব্যয়বরাদ্দ বৃদ্ধির পরিমাণ মাত্র ৫৮,২৬,০০০ টাকা। এই সামান্য বর্ধিত বরাদ্দ কিছুটা দুর্মূল্যভাতা বাবত এবং কিছুটা প্ল্যানিং বোর্ড, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি ও একটি ইভ্যালুয়েশন অর্গানিজেসন-এর জন্য প্রয়োজন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান এই খাতটির অন্তর্গত যে সমস্ত বিভাগে ব্যয়বরাদ্দের জন্য বলা হচ্ছে ঐ বিভাগসমূহের কার্যের গতিপ্রকৃতির সাফল্যের ওপরেই রাজ্যের ভবিষ্যত অর্থকর উন্নয়ন নির্ভরশীল। এই বিভাগগুলি যাতে সামঞ্জস্যপূর্ণ এবং সু-পরিকল্পিতভাবে কাজ করতে পারে তার জন্যে একটি উচ্চক্ষমতাসম্পন্ন প্ল্যানিং বোর্ড গঠন করা হয়েছে। ঐ বোর্ড

কৃষি, শিল্প প্রভৃতি বিষয়ে নানাপ্রকার পরিকল্প রচনা করেছেন ও করছেন এবং সেগুলি বর্তমানে কার্যকর করা হচ্ছে। আশা করা যায়, ঐসকল পরিকল্প রূপায়ণের দ্বারা এরাজ্যে যথেষ্ট আর্থিক উন্নয়ন ঘটবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই রাষ্ট্র জনকল্যাণমূলক রাষ্ট্র—কৃষি, শিল্প প্রভৃতির সর্বাঙ্গীণ উন্নতির উপরেই জনসাধারণের প্রকৃত কল্যাণ সাধিত হবে; তাই বিভিন্ন বিভাগে বিভিন্ন দিকে জনকল্যাণ কার্য অনুষ্ঠিত হচ্ছে। এ সম্বন্ধে আমি আর বেশি কিছু বলতে চাই না।

এবার মাননীয় সদস্যদিগের বক্তব্য শুনতে চাই এবং সেগুলির যথাযথ উত্তরদানে সচেষ্ট থাকবো।

এই কয়টি কথা ব'লেই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অনুরোধ করছি যে, ৪৯নং দাবি মুখ্য খাত "২৯৬—মহাকরণ—অর্থকর কৃত্যকাবলী" খাতে অনুদান মঞ্জুরীকৃত হোক।

**Mr. Speaker :** Printed statements of Shri Siddhartha Shankar Ray are taken as read.

All the amendments are in order and taken as moved.

**Demand No. 3**

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced to Re. 1.

That the amount of the demand be reduced by Rs. 100.

**Demand No. 18**

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced to Re. 1.

That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Kanai Bhowmik :** That the amount of the demand be reduced to Re. 1.

That the amount of the demand be reduced by Rs. 100.

**Shrimati Ila Mitra :** That the amount of the demand be reduced to Re. 1.

That the amount of the demand be reduced by Rs. 100.

**Demand No. 19**

**Shri Pradyot Kumar Mahanti** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Timir Baran Bhaduri** ; That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Kanai Bhowmik :** That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Demand No. 31**

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced to Re. 1.

**Demand No. 49**

**Shri Timir Baran Bhaduri** : That the amount of the demand be reduced to Re. 1.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী আজকে যে কয়েকটি ব্যয়বরাদ্দের দাবী আমাদের সামনে রাখলেন আমি এই অল্প সময়ের মধ্যে চোখ বুলিয়ে নেবার ভিতর যা বুঝলাম তাতে বিশেষ করে মুখ্যমন্ত্রী যে সমস্ত দপ্তরের চার্জে আছে সেটা হোল প্রশাসন-যন্ত্র। দীর্ঘ দু-বছরের অধিককাল তাঁরা ক্ষমতায় আসার পর আমরা দেখছি যে এই প্রশাসনযন্ত্রকে তাঁরা কিভাবে নিজেদের দলীয় স্বার্থে ব্যবহার করছেন। এটা অবশ্য আমরা সকলেই জানি।

(এ ভয়েসঃ----কোয়েশ্চেন)

সর্বপ্রথম এই সরকার প্রতিষ্ঠিত হবার পর মুখ্যমন্ত্রী তাঁর মহাকরণ সাজাবার জন্য কি রকম টাকা ব্যয়বরাদ্দ করে রাখলেন। যে দেশের শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করে, যে দেশের মানুষ দু-বেলা খেতে পায় না, রেসন তুলতে পারে না, সে দশের মুখ্যমন্ত্রী মহাকরণ সাজাবার জন্য এতো টাকা খরচ করছে। অত্যন্ত দুঃখ লাগে। আমি একটা ফটোষ্টাট কপি বের করেছি সেটা আমি আপনাকে দেবো। এতে দেখা যাচ্ছে যে মন্ত্রীদের ঘর সাজাবার জন্য কারপেট ব্যবহার করা হয়েছে প্রায় আনুমানিক ১০ হাজার টাকা।

[2-30—2-40 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই কাপেট নাকি শোনা যাচ্ছে মন্ত্রিসভাতেও স্থান পায় নি। আমি একটি ফটোষ্ট্যাট কপি আপনার জ্ঞাতার্থে পেশ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে দেখা যাচ্ছে মিউনিসিপ্যাল সার্ভিস থেকে শ্রী সি. দাশগুপ্ত, স্পেশাল অফিসার এন্ড ডেপুটি সেক্রেটারী, গভর্ণমেন্ট অব ওয়েষ্ট বেঙ্গল, তিনি একটি হিসাব দিয়েছেন, চিঠি দিয়েছেন। সেই ফটোষ্ট্যাট কপিতে দেখা যাচ্ছে টু পিস উলেন কার্পেট কিনতে খরচ হয়েছে ৭ হাজার ৯৬৫ টাকা, আর সেই দেশের মুখ্যমন্ত্রী ক্ষমতায় আসার আগে গরিবী হঠাও শ্লোগান দিয়েছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জোড়হাত করে বলছি আপনি আর গরিবী হঠাবেন না, ১৯৭১ সালে বাংলাদেশের লোক যে জায়গায় ছিল সেই জায়গায় ফিরিয়ে দিন--দয়া করে আর গরিবী হঠাবেন না। খুব বাগবিতন্ডা তো দেখলাম। এইতো গণতন্ত্রে গরিবী হঠানোর ব্যাপারটা দেখলাম—এই যদি মুখ্যমন্ত্রী হয় তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভাবতে অবাক লাগে আরো যে ৩ বছর উনি ক্ষমতায় থাকবেন তখন সাধারণ মানুষের টাকা দিয়ে কি যে করবেন সেটা বুঝে উঠতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরে সেইসব কথায় আসব। প্রশাসন-যন্ত্রে একটা দুর্বিসহ অবস্থা দেখতে পাচ্ছি দীর্ঘ ১ মাস ধরে বিশেষ করে টেকনোক্রাটসদের সম্পর্কে— এই টেকনোক্রাটসদের ব্যাপারে একটা বিস্তারিত কিছু রাখুন। আপনি আমাদের সুযোগ দিয়েছেন, আমরা সেখানে আমাদের বক্তব্য রেখেছি। মুখ্যমন্ত্রী তার বক্তব্য রেখেছেন। আমি মুখ্যমন্ত্রীকে অনুনয়ের সঙ্গে বলব এই বিধানসভায় যে ২।৩ বার আমাদের বক্তব্য রাখা হল, সেই জায়গায় আপনি আর ষ্টান্ট রাখবেন না। টেকনোক্রাটসদের সম্পর্কে আমরা বিশেষ করে জানি যে এটা শুধু ওয়েষ্ট বেঙ্গলের প্রবলেম নয়, এটা অল ওভার ইনডিয়ার প্রবলেম, সুতরাং এই বিষয়ে একটা ইউনিফর্ম পলিসি নেওয়া দরকার, গোটা ভারতবর্ষের সামনে একটা প্রবলেম। আজকে বিধানসভা থেকে ডিসিসান নেওয়া হোক এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা হোক টেকনোক্রাটসদের সম্পর্কে, তাদের

যে সমস্ত দাবী যা নাকি কংগ্রেস ম্যানিফেসটোতে স্বীকার করে নেওয়া হয়েছে এবং প্রধানমন্ত্রী যে কথা বলেছেন প্রযুক্তিবিদদের সর্বপ্রথম স্থান দেওয়া উচিত, আমি আশা করবো মুখ্যমন্ত্রী তার জবাবী ভাষণে এটার উত্তর দেবেন। মুখ্যমন্ত্রী সেদিন পুলিশ বাজেটের সময় আমাকে উপহাস করে বলেছিলেন "তিমিরবাবু আমরা সেই তিমিরে নেই"—মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিপরীত দিক থেকে আমাদের মনেও এসে যায় "সেই সিদ্ধার্থ আমরা নই, এসেছি আমরা অপদার্থে"। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক'দিন আগে আমি একটি চায়ের দোকানে চা খেতে গিয়েছিলাম। সেই রেস্টুরেন্টে দেখলাম দু-একটি ছেলে বসে চা খাচ্ছে। এমন সময় দেখলাম রেস্টুরেন্টের মালিককে বলল একটি চা আর দুটি সিদ্ধার্থ দেবেন। আমি তো শুনে অবাক হয়ে গেলাম—একটি চা, আর দুটি সিদ্ধার্থ এ আবার কি? তারপরে শুনলাম, না, এটা হচ্ছে ফল্স। সিদ্ধার্থ মানে ফল্স। মাননীয়, অধ্যক্ষ মহাশয়, আমি শুনে অবাক হয়ে গেলাম বাংলাদেশের মুখ্যমন্ত্রী এই—বাংলাদেশের শাসন ক্ষমতায় বসেছিলেন ডাঃ বিধান চন্দ্র রায়, প্রফুল্ল চন্দ্র সেন বসেছিলেন, অজয়বাবু বসেছিলেন, তিনি এখন দলে ভিড়ে গেছেন—১৯৬৭ সালে ক্ষমতায় আসার সময়ে তিনি বলেছিলেন আমি হচ্ছি বাংলাদেশের কুকুর, প্রভুদের জাগাতে ঘেউ ঘেউ শব্দ করি, প্রভুদের জাগিয়ে যাব যাতে চোর ডাকাত না পড়ে। অজয়বাবু এখন মানুষ হয়েছেন, কুকুরের সেই কথা আর দেখছি না। যাই হোক, মুখ্যমন্ত্রী সম্পর্কে সাধারণ মানুষের এই ধারণা হয়েছে। ধারণা হওয়া স্বাভাবিক। আজকে সাধারণ গরীব মানুষের উপর কর চাপিয়ে যে টাকা আদায় হয় সেই টাকা দিয়ে রাইটার্স বিলডিংসে কার্পেট সাজানো হয়—ভাবতে অবাক লাগে যে দেশের অবস্থা সেই দেশের বাজেটকে আমরা সাহায্য বা সম্মতি দেব কিনা। সুপ্রিয়বাবু চিৎকার করে উঠছেন।

আজকে এই হাউস ওপেন হবার সঙ্গে সঙ্গে দেখছি কংগ্রেস থেকে আব্দুল বারি বিশ্বাস চিৎকার করে উঠলেন যে এম,এল,এ, হোস্টেলের কাজ ঠিকমত হচ্ছে না। ঠিকমত ল্যাট্রিন পরিষ্কার হচ্ছে না, বাথরুম পরিষ্কার হচ্ছে না, পায়খানার থেকে দুর্গন্ধ বেরুচ্ছে। মন্ত্রী ভোলানাথবাবু বললেন যে এক লক্ষ টাকা বাকী পড়ে আছে। এই এক লক্ষ টাকা কাদের বাকী পড়ে আছে? না দেখা যাচ্ছে যে এম,এল,এ'রা এটা বাকী রেখেছেন এবং তার মধ্যে ২।৩ জন মন্ত্রীও আছেন।

(গোলমাল)

**Mr. Speaker** : Honourable members, it is not fair. Please allow him to speak.

**Shri Timir Baran Bhaduri** :

ভোলানাথবাবু আপনি জবাবী ভাষণে বলবেন সেখানে এইরকম অবস্থা দেখা যাচ্ছে। এই যদি বিধানসভার সদস্যদের টাকা বাকী রাখার চরিত্র হয়—অপরদিকে যদি গ্রামের দিকে দেখি তাহলে দেখবো গরীব মানুষ চাষের জন্য লোন নিয়েছে কেউ ১০ টাকা, কেউ ৫ টাকা, কেউ ১৫ টাকা, আবার কেউ ২৫ টাকা। সেই লোন আদায়ের জন্য পুলিশকে দিয়ে তাদের অস্থাবর সম্পত্তি ক্রোক করা হয়। লজ্জা লাগে। আজকে বিধানসভার সদস্যরা দীর্ঘদিন ধরে এক লক্ষ টাকা বাকী রেখেছেন। কোন অধিকারে তারা এই টাকা বাকী রেখেছেন? মুখ্যমন্ত্রী যদি এই আইনের রক্ষক হন তাহলে মুখ্যমন্ত্রীর উচিৎ তাদেরও অস্থাবর সম্পত্তি ক্রোক করা। তাদের নামে পরোয়ানা জারী করে টাকা আদায় করা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মুখ্যমন্ত্রীর হাতে ক্ষমতা আছে, তিনি আইন করে যে টাকা পাওয়া যাবে সেই টাকা এম,এল,এ'রা যে টাকা পাবেন তার থেকে কেটে নেওয়া দরকার এবং আমি আশা করবো মুখ্যমন্ত্রী তাই করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবাক লাগে, এরা আবার চিৎকার করে কথা বলেন। এরা নির্লজ্জ বেহায়ার দল, সরকারের টাকা কি করে এরা বাকী রাখেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি আমার হাতে ক্ষমতা দেন তাহলে আমি ঠিক গলায় গামছা দিয়ে টাকা আদায় করে দেব। সরকারের টাকা কিভাবে অপচয় করা হচ্ছে। আজকে দেখা যাচ্ছে এম,এল,এ'দের ঘর ভাড়ার টাকা

বাকী আছে। ঘর ভাড়ার টাকা বাকী পড়ছে, অপরদিকে কাগজে বেরোল ২০৫ জন এম,এল,এ-এর উপর লেভীর জন্য নোটিশ বেরিয়েছে। মুখ্যমন্ত্রী তাঁর জবাবী ভাষণে বলবেন যে কতজন লেভী দিয়েছে আর কতজন দেননি, এবং কারা কারা দেননি। আজকে বিধানসভায় জনসাধারণের সাহায্য নিয়ে, জনসাধারণের ভোট নিয়ে প্রতিশ্রুতি দিয়ে এসে এই চরিত্র, আজকে এম,এল,এ'দের চরিত্র যদি নগ্ন হয়--আজকে জোতদার, জমিদার, কালোবাজারীর বিরুদ্ধে বলা হচ্ছে যে লেভী আদায় না হলে মিসাতে আটক করা হবে। আজকে যেসব এম,এল,এ. লেভীর ধান দেননি তাদের বিরুদ্ধেও সেইরকমভাবে আইনগত ব্যবস্থা নেওয়া দরকার। (শ্রীআবদুল বারি বিশ্বাস ঃ--কোন এম,এল,এ দেননি নাম বলুন।)

(গোলমাল)

**Mr. Speaker :** Honourable members, you will get your chance to speak. He is a member of the opposition. Please allow him to speak. If you have any personal explanation to offer, you may do so.

**Shri Abdul Bari Biswas :**

অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, উনি বলেছেন ২০৫ জন এম,এল,এ-এর উপর লেভীর নোটিশ হয়েছে এবং খবরের কাগজে বেরিয়েছে। উনি ক্যাটাগরিক্যালি নাম বলতে পারছেন না যে কার কার নাম এই লেভীর নোটিশে বেরিয়েছে। ইট ইজ এন এ্যাজপারসান অন দি মেম্বারস্। উনি নাম বলুন, যে কোন এম,এল,এ, দেননি। আমি সম্পূর্ণ বিরোধিতা করছি। উনি সমস্ত অসত্য কথা বলছেন। উনি নাম বলুন যে কোন এম,এল,এ, দেননি।

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের বলবো, তিমিরবাবুকে যা বলতে চান তাকে বলতে দিন। আমরাও তো বলবো। উনি যা খুসি বলতে পারেন। এর প্রত্যেকটিরই জবাব আছে, জবাব দেব। উনি যত বলবেন তত জবাব দেবার সুবিধা হবে। কাজেই উনি বলুন না।

[2-40—2-50 p.m.]

**Shri Timir Baran Bhaduri :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলেছি লেভী সম্পর্কে, আর এদের মধ্যে ভয় ঢুকে গেছে। আমি এই সম্পর্কে আনন্দবাজার পত্রিকায়, ৯।২।৭৪ তারিখে যা বেরিয়েছিল যে ২০৫ জন এম,এল,এ, লেভির ধান দেয়নি, সেটাই বলেছি। তাঁদের নাম আমার কাছ থেকে বারি সাহেব জানতে চাইলেন, আমি বলছি যে তাঁদের দলের মুখ্যমন্ত্রী তো আছেন, তাঁর কাছ থেকে এই বিষয়ে জিজ্ঞাসা করুন না। তাঁকে জিজ্ঞাসা করলেই তো পেয়ে যাবেন যে কার উপর লেভী করা হয়েছে না হয়েছে। একটু কাঠিতে হাত দিয়েছি কি না দিয়েছি অমনি ভূতের দল সব নাচতে আরম্ভ করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় শাসন ক্ষমতায় অধিষ্ঠিত থাকাকালীন বলেছেন যে গণতান্ত্রিক শাসন ব্যবস্থা তিনি কায়েম করেছেন। এই কি গনতন্ত্রের চেহারা? যাঁরা বিধানসভার সদস্য হয়ে লেভী ফাঁকি দিচ্ছেন, এম,এল,এ, হোস্টেলে থেকে লক্ষ লক্ষ টাকা তাঁরা ভাড়া বাকী ফেলে রাখছেন, এই হচ্ছে এঁদের চরিত্র। আমি যদি চলে যাই বাংলাদেশ ছেড়ে দিল্লীতে, সেখানে সরকারী পয়সায় বঙ্গভবন চলছে, গিয়ে সেখানে সরকারী কাজে থাকতে পারি, কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী কি করেন? শুনেছি তিনি সেই বঙ্গভবনে ওঠেন না, যে বঙ্গভবন সরকারী টাকায় পরিচালিত হয়, তিনি সার্কুলার রোডে একটা আলাদা বাড়ী রয়েছে সেখানে ওঠেন, যার মাসিক ভাড়া চার হাজার টাকা। যে দেশের মানুষ খেতে পায় না, যে দেশের মানুষ বিনা বিচারে আটক হয়ে জেলে পচে মরছে, যে দেশে চাষীদের ১০ টাকা লোনের

এগেনস্টে তাদের অস্থাবর সম্পত্তি ক্রোক করা হয়, সেই দেশের মুখ্যমন্ত্রী বঙ্গভবনে না থেকে আর একটা বাড়ী ভাড়া করে থাকেন, কে অধিকার দিয়েছে জনগণের টাকা এইভাবে অপচয় করার? কিছুদিন আগে কাগজে দেখলাম যে ২০টি ছোট সেচপ্রকল্প টাকার অভাবে বাতিল হয়ে গেছে আর একদিকে দেখছি কার্পেট কেনার জন্য হাজার হাজার টাকা খরচ হচ্ছে, ঘর সাজানো হচ্ছে, এম,এল,এ, হোস্টেলের ঘরের ভাড়া বাকী পড়ে রয়েছে লক্ষ লক্ষ টাকা এবং এম,এল,এ'রা লেভীর ধান ফাঁকি দিচ্ছেন। আশা করি আমাদের মুখ্যমন্ত্রী যাঁরা যাঁরা এই লেভী ফাঁকির ব্যাপারে আছেন তাঁদের নাম তাঁর জবাবী ভাষণে বলবেন। আমরা আশা করবো এই সরকারের কাছ থেকে গণতান্ত্রিক শাসন ব্যবস্থা, কিন্তু আমরা কি দেখছি? একদিকে অপচয় এবং আর একদিকে টেকনোক্রাটদের আন্দোলনকে বানচাল করে দেবার প্রয়াস। যদিও আমরা জানি যে টেকনোক্রাটদের সমস্ত ডিম্যান্ড শুধু এই পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে মেটানো সম্ভব নয়, অল ইনডিয়ায় একটা ইউনিফর্ম পলিশি হওয়া দরকার। কিন্তু এই বিধানসভা থেকে এই ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের সম্বন্ধে একটা রেজলিউশন পাশ করে কি সেন্ট্রালে পাঠানো হয়েছে, তা হয়নি। কিন্তু তাদের বিরুদ্ধে অপপ্রচার চালানো হচ্ছে, কুৎসিতভাবে তাদের নানারকম কথা বলা হচ্ছে অবাক লাগে তাদের বলা হচ্ছে সমাজবিরোধী, আমরা তো ডাক্তার, ইঞ্জিনীয়ারদের দেখেছি যে কি অসুবিধার মধ্যে তারা কাজ করেছে। আমাদের গ্রামের ডাক্তার কি সাহসিকতার সঙ্গে লন্ঠনের তলায় ছোট ছোট অপারেশন করেছেন, হাইড্রোসিল অপারেশন বা অন্যান্য ছোট-খাট অপারেশন।

গত বছর বিধানসভায় মুখ্যমন্ত্রী বলেছিলেন বাংলাভাষা চালু করবেন, কিন্তু এখন পর্য্যন্ত আমরা সে সম্বন্ধে কিছু দেখতে পাচ্ছি না। এর আগের মন্ত্রীরা করেননি, আমরা করছি, এ কথা বলায় বিজয়বাবুর সঙ্গে ওনার ঝগড়া হয়ে গেল এখানে, আমরা ঝগড়া করিনি, কারণ ভদ্রলোকেরা ঝগড়ার মধ্যে যায় না। ওরা একদলেরই দু-জন লিডার বিজয়বাবু উত্তর দিয়েছেন, তার আবার সিদ্ধার্থবাবু উত্তর দিয়েছেন। মুখ্যমন্ত্রী যখন বলেছিলেন যে আমরা বাংলাভাষা চালু করছি, তখন থেকে আজ পর্য্যন্ত আমরা বাংলাভাষাতে কোন সরকারী কাগজ-পত্র দেখতে পাচ্ছি না। শুনেছি ঐ বি, জি, প্রেসে চালু করবার জন্য কতগুলি কাজ নাকি করা হচ্ছে, কিন্তু কি হচ্ছে না হচ্ছে জানি না। আমলারা সুযোগ সুবিধা নেবার জন্য বাঙ্গালী আমলারাই বাংলাভাষাকে তার উপযুক্ত মর্য্যাদা দিচ্ছে না। আমাদের কাছে বাংলাভাষায় কাগজ-পত্র ছেপে আনতে টাইপ মেশিনের জন্য হয়ত বিলম্বিত হচ্ছে, এটা আমরা বিশ্বাস করি। কিন্তু মুখ্যমন্ত্রীর গাড়ীর নম্বর বা মুখ্যমন্ত্রী হিসাবে তাঁর যে নেম প্লেট সেটা বাংলায় লিখতে তো কোন টাইপ মেশিনের দরকার নেই, সেটা আজকে লেখা হোক যে এটা খাদ্যমন্ত্রী, এটা পূর্তমন্ত্রী এইভাবে সকল মন্ত্রীর নেম প্লেট বাংলায় লেখা হোক। অবশ্য দু-একটা লেখা আছে ঐ রাইটার্স বিল্ডিংসে নাকি, এটা আমরা শুনেছি, আমি রাইটার্স বিল্ডিংস-এ যাই না, যেতে ঘৃণা বোধ করি। ওখানে কার্পেটের ওপর মন্ত্রী বসেন আর দেশের মানুষ দুবেলা খেতে পায় না দারিদ্রের জন্য। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক কেডারের অফিসার আই,এ,এস, আই,পি,এস, বাংলার ছেলে আছেন, যারা বাংলার বাইরে দীর্ঘদিন ধরে আছেন তাদের বাংলাদেশে মুখ্যমন্ত্রী ফিরিয়ে এনে এই রাজ্যের প্রশাসনের উন্নতির কাজে লাগাতে পারেন, তাদের মধ্যে অনেক ভাল ভাল অফিসার আছেন তাদের নিয়ে এসে দেশের প্রসাশনে বসানো উচিত। মুখ্যমন্ত্রী মাঝেমাঝে দিল্লী যান সেখানে আইন ব্যবসা করেন কিনা জানি না, বা তিনি কি করেন সেটা আমার দেখার দরকার নেই, কিন্তু তিনি দিল্লী গিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করে জনস্বার্থে ওয়েস্ট বেঙ্গলের যে সমস্ত কেডাররা আছেন, ভাল ভাল অফিসার তাদের নিয়ে আসবার চেষ্টা যেন করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখলাম যে পশ্চিমবাংলার বেকার সমস্যার সমাধানের জন্য ৯ হাজার অটো রিক্সা নাকি চালু হবে। জ্ঞান সিং সোহনপাল দিল্লী থেকে ফিরে এসে এটা ঘোষণা করেছিলেন, কিন্তু আজকে যদি আমি জিজ্ঞাসা করি যে কোথায় কত ছেলে লাইসেন্স পেয়েছে তাহলে কি সেটা অপরাধ হবে? যদিও এটা আপনারাই পাবেন, আমি আপনাদের হয়ে জিজ্ঞাসা করছি। কারণ যত চাকুরী দেওয়া হচ্ছে সব আপনাদের ভাইরাই পাচ্ছে, আমাদের কেউ পাচ্ছে না। আজকে

কি হচ্ছে হাজার হাজার বেকার যুবক আছে যারা চাকুরী পাচ্ছে না, অথচ আপনারা বিয়েতে চাকুরী যৌতুক দিচ্ছেন, যৌতুক হিসাবে বিয়েতে জামাইকে চাকুরী দেওয়া হচ্ছে। তারপর আমি আবার আমার মূল প্রশ্নে যাচ্ছি, সেই অটো রিক্সার ব্যাপারে, অটো রিক্সার কি হলো সে বিষয়ে মাননীয় মন্ত্রী তার জবাবী ভাষণে জবাব দেবেন।

[2-50—3-00 p.m.]

টেলিভিসন সম্বন্ধে একটু বলি। টেলিভিসন কবে হবে জানি না? কিন্তু শুনলাম নাকি টালিগঞ্জ গভর্ণমেন্ট ক্লাব রোড-এ হবে। যা হোক টেলিভিসন সম্বন্ধে কি হল সে সম্বন্ধে মুখ্যমন্ত্রী বলবেন। অর্থদপ্তর সম্বন্ধে একটু বলব। আজ বিদ্যুতের ঘাটতির জন্য যে সমস্ত চিলিং প্ল্যান্ট আছে তাতে লক্ষ লক্ষ মণ দুধ নষ্ট হয়ে যাচ্ছে। আজ পর্য্যন্ত জেনারেটার বসাবার কোন ব্যবস্থা হয়নি। বেলডাঙ্গার চিলিং প্ল্যান্ট বিদ্যুৎ ঘাটতির জন্য দুধ নষ্ট হয়ে যাচ্ছে। অর্থদপ্তর এখানে জেনারেটার প্ল্যান্ট বসাবার জন্য টাকা দিতে টালবাহানা করছে। দিল্লী যাবার খরচ, কার্পেটের খরচ কমিয়ে বাঁচিয়ে এইসব কাজ করা যায়। এরজন্য হয়ত খরচ হবে ৫ লক্ষ টাকা, কিন্তু এটা করাতে পারলে সাধারণ মানুষ, ছেলেদের ভাল হবে। এদিকে দৃষ্টি দিতে বলছি। আপনাদের এত উন্নয়ন দপ্তর আছে যে ডান হাত জানেনা বাঁ হাত কি করছে; বাঁ হাত জানেনা ডান হাত কি করছে। এইভাবে দুর্গাঠাকুরের সঙ্গে শিব, বানেশ্বর, লক্ষ্মীর পেঁচা রাখার দরকার নেই। একটা চালিতে সমস্ত কিছু আনুন তাহলেই কাজ হবে। মুখ্যমন্ত্রীকে আমি একটু জ্ঞানের কথা বলব একটা দুর্গা ঠাকুরের চালি করুন তাতে মা দুর্গা, শিব, লক্ষ্মী, গনেশ, পেঁচা, সমস্ত কিছুই থাকবে। এখনকার মত উন্নয়ন দপ্তর রাখবেন না যেটা মাঝামাঝি মাথাভারী প্রশাসন হয়ে দাঁড়াচ্ছে। এঁরা বলছেন অনেক কিছু কাজ করেছেন। আগে লোককে হয়ত এরজন্য কাজও দিয়েছেন। কিন্তু ১০০টা ইঞ্জিনীয়ারিং পদ খালি কেন? বাঙ্গালী ছেলেরা আজ নানা জায়গায় ইনটারভিউ দিচ্ছে, বাংলার বাহিরে চলে যাচ্ছে, কিন্তু আজ পর্য্যন্ত ঐ পদগুলিকে ফেলে রাখার কারণ কি জানি না? মনে হচ্ছে নিজেদের দলের লোক বা এম,এল, এ'দের লোক কেউ হয় ইঞ্জিনীয়ার হয়নি। যাতে এই পদগুলি পূরণ হয় তার ব্যবস্থা করবেন। শতাধিক মত শিক্ষকের পদ খালি আছে। রাইটার্স-এ বুরোক্রাটদের মধ্যে ঝগড়ায় কেউ বলছেন আমি ব্রহ্মা, কেউ বলছেন আমি দেবাদিদেব মহেশ্বর। সেজন্য এসব পদ পূরণ হচ্ছে না। রাইটার্স বিল্ডিংস থেকে শিক্ষা দপ্তরের প্রাথমিক শিক্ষা বিভাগকে অন্য জায়গায় সরিয়ে নিয়ে যাওয়ার কথা ছিল কিন্তু আজ পর্যন্ত তা হল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি সেখানে যান তাহলে দেখতে পাবেন পা ফেলার জায়গা নেই, ফলে কাজ হচ্ছে না। দীর্ঘদিন ধরে যাঁদের ইনটারভিউ নিয়েছিলেন সেই ১০০।১৫০ ছেলেদের চাকরির অর্ডার যাচ্ছে না। সেজন্য বলি এই সমস্ত ঝগড়া রাখুন, রেখে শিক্ষা দপ্তর যাতে ঠিকভাবে পরিচালিত হতে পারে এবং যে পোস্টগুলি শিক্ষা দপ্তরে খালি আছে সেগুলি যাতে শহর-গ্রামের সাধারণ মধ্যবিত্ত ঘরের ছেলেদের দ্বারা ফিল আপ হয় তার ব্যবস্থা করুন। আমরা কাগজে দেখেছি পশ্চিমবঙ্গে অধ্যাপকের প্রচুর পোস্ট খালি আছে। নীহার রঞ্জন রায় ৪।৫ বছর আগে চলে গেছেন, তাঁর পোস্ট খালি পড়ে আছে, বলছেন পি, এস, সি'র থ্রু দিয়ে আসতে হবে। যে সব গভর্ণমেন্ট এ্যাফিলিয়েটেড স্কুল আছে সেইসব স্কুলে নিয়ম হচ্ছে পি, এস, সি'র থ্রু দিয়ে আসতে হবে, কিন্তু দেখা যাচ্ছে পি, এস, সি'র থ্রু দিয়ে না এসে কিছু কিছু ব্যাক ডোর দিয়ে এসে যাচ্ছে। সে যে পক্ষের হোক আমার তাতে আপত্তি নেই, বেকার ছেলেরা চাকরি পাক। রাবণের বংশ যত খুশী বাড়ুক, কতদিন থাকে আমরা দেখব। যাই হোক, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি কৃষি দপ্তরে প্রায় ২৬০টি আসন খালি আছে। কেন্দ্রীয় সরকার থেকে টাকা বরাদ্দ করা হয়েছিল যাতে কৃষি দপ্তর ঠিকমত ফার্টিলাইজার ডিস্ট্রিবিউসান করতে পারে, ঠিকমত যাতে চাষীরা পাটের উৎপাদন বাড়াতে পারে, এইসব তদ্বির করবার জন্য কিছু কিছু পোস্ট খালি ছিল, সেগুলি পূরণ করা হয়নি। তারপর শ্রম দপ্তর, এই দপ্তরের গত ১৯৭২ সালে যে লেবার রিভিউ বেরিয়েছিল তাতে দেখেছি কত হাজার কেস এই দপ্তরে পড়ে আছে। অথচ সেখানে দেখা যাচ্ছে প্রচুর পদ খালি আছে। যেসব অফিসার ২০।১৫।১০

বছরের অধিককাল ঐ পদে আছেন তাঁদের প্রোমোসান দেওয়ার চেষ্টা হচ্ছে না। সরকারের রুলস অব বিজনেসের ভেতর নিয়ম হচ্ছে অন্ততঃ ৫০টি পদে প্রোমোসান দিতে হবে, তার চেষ্টা নেই, ফলে হাজার হাজার শ্রমিকদের মামলা পড়ে আছে, তারা নানাকষ্টের ভেতরে দিন যাপন করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর এই হাউসে আমার মুর্শিদাবাদ জেলার কতকগুলি জমির ঘটনা তুলে ধরেছিলাম, তা হচ্ছে পাক ন্যাশানাল প্রোপার্টি সম্বন্ধে। আমাদের বেলডাঙ্গা থানার আবদুল হামিদ ১৯৬৪ সালে তৎকালীন পাকিস্তানে চলে গেলেন, মুর্শিদাবাদের নানা মৌজায় তাঁর প্রপার্টি আছে কিন্তু আজ পর্যন্ত সে সম্পর্কে সরকার কোন ব্যবস্থা নেননি। গত বছর এই সম্বন্ধে বিধানসভায় রাখার পর, বোম্বেতে কাস্টোডিয়ানের অফিস আছে, তাঁকে চিঠি লেখার পর সরকার খানিকটা বন্দোবস্ত নেওয়ার চেষ্টা করেছেন। সেই কাস্টোডিয়ান আইনগতভাবে দেখতে পাচ্ছি রিসিভার এ্যাপয়েন্ট করবেন, কেয়ারটেকার হবেন জে,এল,আর,ও, বা এ,ডি,এম।

[3-00—3-10 p.m.]

এগুলি হয়েছে আমরা দেখতে পাচ্ছি। হঠাৎ দেখা গেল হামিদ হাজির যারা কো-শেয়ারার তাদের অধিকার দেওয়া হল, তাদেরকে কেয়ারটেকার করা হল, তাদেরকে কাস্টোডিয়ান করা হল। অবাক লাগে ভাবতে, যেখানে আইন হচ্ছে কেয়ারটেকার হবে জে,এল,আর,ও, না হয় এ,ডি,এম সেখানে এদেরকে দেওয়া হল আইনকে বুড়া আঙুল দেখিয়ে। এই হামিদ হাজির কো-শেয়ারার যারা আছে তাদের কাছে সরকার যখন রিপোর্ট চাইলেন যে ১৯৬৪ সালের পর থেকে এই জমি কে রক্ষণাবেক্ষণ করেছে তাঁরা বললেন আমরা কিছু জানি না। এই জমির রক্ষণাবেক্ষণ যা করার তা হামিদ হাজি করেন। তাহলে বিপরীত থেকে প্রশ্ন আসে হামিদ হাজি ১৯৬৪ সালের পর থেকে মাঝে মাঝে বর্ডার ক্রস করে বিনা পার্মিটে বিনা ভিসায় তিনি আসেন এবং সম্পত্তির যে সমস্ত আয় তা নিয়ে যান। তা সত্ত্বেও দেখা গেল হামিদ হাজির কো-শেয়ারারদের কেয়ারটেকার করা হল। এই আইনকে ভঙ্গ করেছে, এর জন্য দায়ী কে? মুখ্যমন্ত্রী নিশ্চয়ই এর জবাব দেবেন। ঠিক এইরকমভাবে বেলডাঙ্গা থানায় দেবকুন্ডু গ্রামে আবদুল সাহেব আজ থেকে তিনি ২।৩ বছর আগে পাকিস্থানে চলে গেছেন, অনেক চিঠি লেখার পর যোগাযোগ করার সেই সমস্ত প্রপার্টির গভর্ণমেন্ট কেয়ারটেকার হল। স্যার, বেলডাঙ্গার গরুর হাট ওয়েস্ট বেঙ্গলের মধ্যে একটা মস্তবড় হাট, সাপ্তাহিক ইনকাম সেই হাটের অনেক বেশী, মালিক হচ্ছেন আবদুল্লা সাহেব। হঠাৎ দেখা গেল আবদুল্লা সাহেবের যারা কো-শেয়ারার, যারা তার আত্মীয় ভাইপো তাদের নামে আজকে হাটের কেয়ারটেকারের অধিকার দেওয়া হল। লক্ষ লক্ষ টাকা অপচয় হচ্ছে, জমির ইনকাম সম্বন্ধে ফিক্টিসাস রিপোর্ট দেওয়া হচ্ছে। স্যার, জমি তারা কোন সময় এসে ইনডিয়া গভর্ণমেন্টের কাছে ক্লেম করে যে আমার প্রপার্টি আমাকে বুঝিয়ে দাও, এই প্রপার্টির যে বাড়ী ভাড়া আছে তা মিটিয়ে দাও, তাহলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কানে মোচড় দিয়ে সব টাকা আদায় করে নেবে এবং লক্ষ লক্ষ টাকা কিভাবে অপচয় হচ্ছে। স্যার, ভাবতে অবাক লাগে শোনা যায় এখান থেকে কোন মন্ত্রী তিনি তাঁর লোককে এ্যাপয়েন্টমেন্ট দিতে বলেছেন। আমি জিজ্ঞাসা করেছি জে,এল,আর,ও, সাহেবকে কার অর্ডারে এদেরকে আপনি কেয়ারটেকার করে দিলেন? জে,এল,আর,ও, সাহেব বললেন মন্ত্রী উপর থেকে চিঠি দিয়েছেন, ফোন করেছেন, তাই আমরা দিয়ে দিলাম। সেই মন্ত্রী নাকি শুনলাম সাত্তার সাহেব এবং এঁরা নাকি সাত্তার সাহেবের আত্মীয়, তাদেরকে কেয়ারটেকার করে দেওয়া হয়েছে। আমি জিজ্ঞাসা করি আইন কি আছে, এটা কি আইনগত সিদ্ধ? কোথায় আজকে প্রশাসনযন্ত্রকে নিজেদের দলীয় স্বার্থের জন্য কিভাবে ব্যবহার করছেন। একদিকে লক্ষ লক্ষ টাকা এইভাবে উপভোগ করছেন, অপর দিকে সাধারণ মানুষের দারিদ্র আজ চরম আকার ধারণ করেছে। স্যার, যেখানে যান গ্রামে গঞ্জে হাটে বাজারে দেখবেন এই সরকারের চরিত্র ফুটে উঠেছে। সরকারী অফিসে যান চায়ের দোকানে যান বেসরকারী অফিসে যান এই সরকারকে তাঁরা কিছু বলছেন। কিছুদিন আগে এঁদেরই কিছু সদস্য কলকাতার রাজপথে অনশন করলেন, তাঁদের অভিযোগ কতকগুলি মন্ত্রী এবং এম,এল,এ'র বিরুদ্ধে।

আমরা শুনেছি, এটা শোনা কথা স্যার, যে আমাদের ২১৮ জন এম,এল,এ'র ভিতরে নাকি ৭০।৮০ জন এম,এল,এ, মোটর গাড়ী কিনেছে। অবাক লাগে টাকা এল কি করে। আবার শুনছিলাম কেউ বাড়ী করেছে, প্রচুর বাড়ী করছে এখানে ওখানে সেখানে বাড়ী হচ্ছে। এই সুব্রতবাবু কিছুদিন আগে একটা বাড়ী কিনেছেন। বাড়ী কেনা অপরাধ নয় কিন্তু ৪২ হাজার টাকা দিয়ে যে বাড়ী কিনলেন. টাকা এল কোথা থেকে স্বাভাবিকভাবে মানুষ এই প্রশ্ন করে। আমি এটা কাগজে দেখেছি, কাগজে বেরিয়েছে। এই বাড়ী কেনার টাকা এল কোথা থেকে, কার দেওয়া টাকা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদ শুনলাম বিধানসভার সদস্য কানাই সরকার মহাশয় নাকি 'আলিপুর বার্ত্তা'র একজন সাংবাদিককে রাস্তার মধ্যে হেক্‌ল করেছেন। আমি জিজ্ঞাসা করি কোন্ দেশে এই রকমটি হয়?

(জনৈক সদস্যঃ এটা কি আনন্দবাজারে বেরিয়েছে?)

শুধু আনন্দবাজার নয়, জনগণের পত্রিকাতে, ঐ দেখুন জয়নাল সাহেব বুঝতে পেরেছেন, এবার আমি তাঁদের কথা বলব। বরকত সাহেবও বুঝতে পেরেছেন। কথায় বলে রতনে রতন চিনে। দেখুন স্যার, আজকে ১৪৪ ধারা জারী থাকা সত্ত্বেও জয়নাল সাহেব এবং বরকত সাহেব গিয়ে ইটের ভাটি ওপেন করে এলেন। সেখানকার এস,ডি,ও, ম্যাজিস্ট্রেট আছেন, ভয় করেন কিছু বলতে, এইভাবে এঁরা দেশ শাসন করবেন? পরশুদিন নদীয়ার ডি,এম, জানালেন-- তেরঙা ঝান্ডা নিয়ে দু'দলে মারামারি করছে আমি কি করবো? তারা একই দলের, কিন্তু দুই দল হয়ে গিয়ে মারামারি করছে। আজকে শুধু নদীয়ায় নয়, প্রত্যেক জায়গায়ই প্রশাসনযন্ত্রের এই অবস্থা। মুর্শিদাবাদ জেলায় এ,ডি,এম (জেনারেল) নাই, সেখানে কোন কাজই হচ্ছে না। আমরা গিয়েছি, কোন কাজ পাই না। এদিকে বাসের পারমিট থেকে আরম্ভ করে যাবতীয় কাজ এ,ডি,এম (এল,আর)-কে করতে হচ্ছে, ছয় মাস এ,ডি,এম, নেই। আজকে প্রশাসনকে এঁরা দলীয় সংকীর্ণতার ভিতর নিয়ে এসেছেন। নদীয়ার ডি,এম, কি বলছে? সেখানে ল্যান্ড ডিস্ট্রিবিউশন কমিটি আছে, তার ভিতর দুই দলের মধ্যে ঝগড়া, দু'শরিকের ঝগড়া, একদল বলছে আমরা সুব্রতবাবুর দিকে, আর একদল বলছে আমরা লক্ষ্মীবাবুর দিকে। আমার তাঁদের উপর শ্রদ্ধা আছে। আজকে আপনারা মারামারি করছেন। আপনারা ইয়ং আছেন, আপনারা দেশকে ভাল-বাসতে চান, আমরাও দেশকে ভালবাসতে চাই, আমাদের পথ আলাদা হতে পারে। কিন্তু আপনারা যে সমস্ত দেশকে ভালবাসেন, তাঁরা আজকে কি করছেন। ট্যাংরা রোডে একজন মারা গেল, মারামারি কাদের ভিতর? কংগ্রেসী দুটি দলের ভিতর। আমরা শরিক ছিলাম সি,পি,এম, আর,এস,পি, সি,পি,আই আমরাও মারামারি করেছি, স্বীকার করছি, স্বীকার করার মত সৎ সাহস আমাদের নিশ্চয় আছে। আপনাদেরও সেই সৎ সাহস থাকা দরকার, আপনারা নিজেরা এক একজন যুবক মারামারি করছেন, আপনাদের লজ্জা করে না বলছেন আপনারা দেশে শান্তি ফিরিয়ে এনেছেন, দেশে শৃঙ্খলা ফিরিয়ে এনেছেন। ১৯৬৭ সালের সেই কুকুরটি কোথায়? ঘেউ ঘেউ করত, আজকে সেই কুকুরের শব্দ তো শুনতে পাচ্ছি না। আমরা দেখছি মেভী ফাঁকি দিচ্ছে, ছোরা মারামারি নিয়ে কারবার করছে। এক ভাই আর এক ভাইয়ের বুকে ছোরা বসিয়ে দিচ্ছে। আর আজকে সিদ্ধার্থবাবু বলছেন আইন-শৃঙ্খলা তিনি ফিরিয়ে এনেছেন, তিনি হিসাব দিচ্ছেন আমাদের সরকার কতগুলি আই,এ,এস-এর বিরুদ্ধে কি করেছেন। যখন যুক্তফ্রন্ট ছিল তখন তাঁরা যে চার্জ করে গেলেন, সেগুলিই আপনারা কার্য্যকরী করছেন, ইমপ্লিমেন্ট করছেন শুধুমাত্র যুক্তফ্রন্ট সেই অফিসারের বিরুদ্ধে যা করতে চেয়েছিলেন সেটা আপনারা তা করে আজকে বাহবা নিচ্ছেন। সেজন্য বলি আপনার কেবল দলাদলি করে আসছেন, সুতরাং এইসব কথা বলে শাক দিয়ে মাছ ঢাকবেন না।

(জনৈক সদস্যঃ জ্ঞান দিচ্ছেন?)

আপনারা তো জ্ঞানদাস বাবাজী হয়ে বসে আছেন, এত আপনাদের জ্ঞান যে এদিক ওদিক ঘুরে বেড়াচ্ছেন। কালা না শুনে ধর্মের কাহিনী, এরা মারামারি করবে, এরা বুঝবে না, এরা খুনোখুনি করবে। যাই হোক আমি মুখ্যমন্ত্রীর কাছে আশা করবো যে যে প্রশ্নগুলি আমি বললাম, তার উত্তর দেবেন, এই সমস্ত প্রশ্নগুলি আমি পুলিশ বাজেটের সময়েও রেখেছিলাম।

[3-10—3-20 p.m.]

আই, জি, আমেরিকায় গেছেন কী কারণে? কার টাকায় নিয়ে গেছেন? তার উত্তর আপনি দিলেন না। এই বিধানসভায় তার উত্তর আপনাকে দিতে হবে। তিনি কি সেখানে সি, আই, এ, ট্রেনিং নিতে গিয়েছেন? আমি এটা সাধারণ মানুষের তরফ থেকে আপনার কাছে জানতে চাই। কারণ আমরা সাধারণ মানুষের প্রতিনিধি হয়ে এখানে এসেছি। আমি আশা করবো আমার সব প্রশ্নের উত্তর আপনি এখানে আজকে দেবেন। সঙ্গে সঙ্গে চারিদিকে যে অপচয় দেখা দিয়েছে--আপনার সম্পর্কে কাগজে যেটা বেরিয়েছে আপনি বঙ্গভবনে না থেকে যে ঘরে আপনি থাকেন তার মাসিক ভাড়া চার হাজার টাকা। যেখানে মানুষ খেতে পায় না; যার জন্য সংগ্রাম সুরু হয়েছে, আপনি তার কণ্ঠরোধের ব্যবস্থা করছেন। আপনি যদি সার্কুলার রোডের বাড়ীতে না থেকে বঙ্গভবনে থাকতেন, তাহলে তো এই টাকাগুলো তো বাঁচতো। আপনি এখন যে আসনে বসছেন সেই আসন অলংকৃত করে গেছেন পরলোকগত ডাঃ বিধান চন্দ্র রায়। সেই আসনে বসেছেন প্রফুল্লচন্দ্র সেন, সেই আসনের মর্য্যাদাহানি আপনি করবেন না। আপনি ভুলে যাবেন না আপনি দেশবন্ধু চিত্তরঞ্জনের নাতি। আপনি আজ বঙ্গভবনে না থেকে মাসিক চার হাজার টাকা ভাড়া দিয়ে বাড়ী ভাড়া করে থাকেন। ধিক্‌কার আপনাকে। ধিক্‌কার জানাই এই গণতন্ত্রকে।

আমি সমস্ত কাট্‌মোশান মুভ্ করলাম এবং এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**Shri Satya Ranjan Bapuli :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তিমিরবাবু এতক্ষণ যে বক্তব্য রাখলেন, তাতে আমার মনে হচ্ছিল তিমিরবাবু যদি কিছু পড়াশোনা করে এসে বিধানসভায় বলতেন ও সরকারের সমালোচনা করতেন, তাহলে আমরা তাঁর কাছ থেকে নিশ্চয়ই কিছু শিখতে পারতাম। তিমিরবাবু পালাবেন না বসুন, বসুন। তিনি দেখলাম আগাগোড়া বরাবরের মত আবোল-তাবোল বলে গেলেন। অবশ্য তিনি তাঁর বিচার-বুদ্ধি প্রয়োগ করেই সে সব কথা বলেছেন। এর চেয়ে বেশী কিছু যে তাঁর ভাড়ারে নাই। তাই সেই মতই তিনি বলেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি আমাদের সরকারী দপ্তরের অনেকের কথা বলেছেন। তার সঙ্গে সবচেয়ে দুঃখের কথা এই যে যুক্তফ্রন্ট আমলে তাঁরা নাকি সব শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে এনেছিলেন। আমি জানি না একথা বলার পরে এই তিমিরবাবুর সাদামুখ কালো হয়ে যাওয়া উচিত ছিল। মিথ্যা কথা বলে ধাপ্পা দেবার একটা সীমা থাকা উচিত। পশ্চিমবঙ্গের মানুষ এত বড় ধাপ্পা ও মিথ্যা এর আগে আর কখনো কারো কাছ থেকে শোনেনি। তিমিরবাবু কথাগুলো বলে পালিয়ে গেলেন। অনেক দিন ধরে ওঁরা বিধান-সভায় কারসাজি বলে বর্জন করে ছিলেন। যখন দেখলেন যে আর বাইরে থাকা যাচ্ছে না, তখন তাঁরা এখানে এলেন। আমরা জানি সে কথা---কেন বিধানসভায় এসেছেন। ভেবে-ছিলাম ভাল কথা বলবেন সত্যি কথা বলবেন। আজকে শীষ মহম্মদ সাহেব আছেন। তিনি যে পাক্-ন্যাশানালের কথা বলেছেন, উনি কি পাক্-ন্যাশান্যাল কথার মানে কি বোঝেন? তিনি কোথায় আছেন। পাকিস্থানে, না, বাংলাদেশে? তাঁদের আমি আমাদের সহকর্মী বন্ধু বলবো-- তিনি কি বোঝেন পাক্-ন্যাশান্যাল কাকে বলে? আমরা বলবো যে পশ্চিম-বাংলায় শান্তি-শৃঙ্খলা ফিরে এসেছে। আর ওঁরা সাম্প্রদায়িকতার বিষ ছড়াচ্ছেন যাতে

শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হয়। তাই বলবো পশ্চিমবাংলার মানুষ আপনাদের কোনদিন ক্ষমা করবে না। আপনারা জানতে ও বুঝতে চেষ্টা করবেন যে সাম্প্রদায়িক বিষ ছড়িয়ে কোনদিন কিছু আর করা যাবে না। একবার বুঝুন কোথায় দাঁড়িয়ে আছেন আপনারা? আপনাদের চারিদিকে ফাঁকা। পশ্চিমবঙ্গের মানুষ অত্যন্ত কুৎসিৎ ভাষায় আপনাদের ছেঁড়া চটি জুতার মত দূরে ছুঁড়ে ফেলে দিয়েছেন। আপনার জ্যোতিবাবুর দল এখন কোথায়? তাঁদের তো আপনারা ডেকে নিয়ে আসতে পারতেন! সে ক্ষমতা তো আপনাদের নাই। তাই আপনারা তিন জন এসেছেন পশ্চিমবঙ্গের মানুষের কাছে মিথ্যা কথা বলবার জন্য ও তাদের ধাপ্পা দেবার জন্য এখানে এসেছেন। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ অত বোকা নয় মনে রাখবেন।

পশ্চিমবাংলার মানুষ এতো বোকা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁরা সাম্প্রদায়িকতার বীজ ছড়িয়ে দেবার চেষ্টা করছেন। ভুলে যাবেন না আমরা ২১৮ জন এম,এল,এ, আছি আর আপনারা আছেন মাত্র তিন জন। জনসাধারণের কত অংশ আপনারা সেটা ভেবে দেখতে বলি আপনারা কত জনের কথা বলছেন? কটা লোকের কথা বলছেন? একটু বুদ্ধি-সুদ্ধি নিয়ে বুঝে কথা বলবেন তো? শুধু বিধানসভায় বক্তব্য রাখতে হবে তাই রাখলাম এরকম করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মানুষ আজকে বুঝতে পেরেছে। গণতন্ত্রের নামে যারা একদিন রাষ্ট্রকে নিয়ে খেলা করেছিল তাদের৷ আজকে বুঝিয়ে দিয়েছে। তাদের বুঝিয়ে দিয়েছে যে পশ্চিমবাংলা এইভাবে চলবে না তাই সিদ্ধার্থ রায়ের নেতৃত্বে আজ সরকার হয়েছে এবং আমাদের দেশে শান্তি-শৃঙ্খলা এই সরকার ফিরিয়ে এনেছেন। একথা আজকে আপনাদের স্বীকার করতে হবে। যদি স্বীকার না করেন তাহলে বলবো আপনারা মিথ্যা কথা বলছেন সত্যের অপলাপ করছেন। সত্যকে স্বীকার করবার মতন সাহস নেই। আপনারা ফটোস্টাট কপির কথা বলেছেন, আপনারা কি জানেন যে আমাদের মুখ্যমন্ত্রীর ঘরে কত ফরেন ডিগনেটারিস আসেন? আমাদের দেশের বাহিরের কত লোক আসেন তাদের সঙ্গে এই ঘরে বসে আলাপ করতে হয়, আলোচনা করতে হয়, আর আপনারা এখানে কার্পেটের প্রশ্ন তুলেছেন? আপনারা যখন যুক্তফ্রন্টে ছিলেন তখন কি করেছিলেন, তার হিসাব আমাদের কাছে আছে। প্রশাসনকে আপনারা ব্যবহার করেছেন আপনাদের বলতে গেলে লজ্জা হওয়া উচিত। আজকে আপনারা জানেন যে আপনারা কি করেছিলেন। আপনারা কমিটি বসিয়েছিলেন তারা কারা? কারা এই সব কমিটি কন্ট্রোল করেছে? আপনাদের পার্টির সময় আইন-শৃঙ্খলা বলে কিছুই ছিল না। আপনারা গণ-কমিটি করেছিলেন, আপনারা গণহত্যা করেছিলেন এবং আপনারা প্রশাসনকে নিজেদের কাজে লাগিয়েছেন। আপনাদের লোকে ফেলে দিয়েছে। আপনারা দক্ষ প্রশাসন করতে পারেন নি। আমাদের দক্ষ প্রশাসন যে এই সরকার করছে তা দেখতে পাচ্ছেন না? আজকে চারিদিকে কত কাজ হচ্ছে তা দেখতে পাচ্ছেন না? আপনারা পশ্চিমবাংলায় যে হত্যার দাবানল জ্বালিয়েছিলেন তা আমরা নষ্ট করেছি তা দেখতে পাচ্ছেন না? দেখতে পাচ্ছেন না, চারিদিকে কত কত কাজ হচ্ছে? দেখতে পাচ্ছেন না গ্রাম অঞ্চলে চারিদিকে ডিপ-টিউবওয়েল ইত্যাদির দ্বারা চাষীরা কিভাবে কাজ করছে তা দেখতে পাচ্ছেন না? সি, এম, ডি, এ কত কাজ করছে দেখতে পাচ্ছেন না? রাহাজানি লুন্ঠন কিভাবে বন্ধ করা হয়েছে? আপনাদের এসব দেখবার চোখ নেই, জ্ঞান নেই, বুদ্ধি নেই, আপনাদের কিছুই নেই। শুধু আপনারা এসেছেন বলতে হয় তাই বলবো অপজিসান গ্রুপ হিসাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে বলবো যে ভুতের মুখে রাম নাম। এই সব কথা আপনাদের মুখে শোভা পায় না। আপনারা গাঁজা খাবেন আর লোককে উপদেশ দেবেন গাঁজা খাইও না এইসব কথা লোককে বলবেন না। যে উপদেশ দেবেন তা নিজেরাও মানবেন। মুখ্যমন্ত্রী কোন বাড়ীতে থাকেন আপনারা জানেন? আপনারা কি কোন খবর রাখেন? শুধু শুনে বলবেন সে চেষ্টা করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শাসনযন্ত্রকে আমাদের কাজে ব্যবহার করিনি এটা যেমন ১০০ ভাগ সত্য, আর ওঁরা নিজেদের কাজে শাসনযন্ত্রকে লাগিয়েছিলেন সেটা ১০০ ভাগ সত্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পুলিশ-প্রশাসনযন্ত্র সেই বিটিশ আমলের। এই পুলিশ-প্রশাসন সংস্কার করা দরকার, এর পরিবর্তন প্রয়োজন আছে। এই ডি, আর, পি তৈরী

হয়েছিলো ১৯১৫ সালে, তারপর তা এ্যামেন্ডমেন্ট হয়েছিলো ১৯২৭ সালে ও তারপর ১৯৪৩ সালে। আজকে পুলিশ-প্রশাসনে এটা দরকার আছে। আজকে এই সমস্ত ছোট ছোট কাজ এস, ডি,-ও'র কাছে আসতে হয়, এই ধরনের কিছু কিছু প্রশাসন ক্ষমতা তাঁদের হাতে থাকা দরকার। আজ বি, ডি, ও-রা কোন উন্নয়ন কাজ এস, ডি, ও-র কাছে না এলে নিজেরা করতে পারেন না। তাঁরা টি, আর, স্লিপের কাজ করতে পারেন না। আমার সময় কম তাই আমি এই বলেই শেষ করছি।

**Shri Jyotirmoy Mazumdar :**

স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেসান, আজকে পশ্চিমবাংলার সমস্ত উন্নয়নমূলক কাজ ব্যাহত হচ্ছে। বেশ কিছু হাসপাতাল আজ বন্ধ। ১৫ থেকে ২০ হাজার লোক শিক্ষা বাঁচাও কমিটির ছেলেরা রানী রাসমনি রোডে এসে দাঁড়িয়েছে। দেশ ও জাতীর স্বার্থে যাতে ডাক্তার ও ইঞ্জিনীয়াররা ধর্মঘট তুলে নেন এবং সরকার যাতে ব্যবস্থা অবলম্বন করেন সেই জন্য আপনার মাধ্যমে আমি মন্ত্রীমন্ডলীকে অনুরোধ জানাই। তাঁরা সেখানে গিয়ে সেই সমস্ত ছাত্রসমাজের কাছে তাঁদের বক্তব্য রাখুন। ছাত্র ও যুবকরাই জাতীর মেরুদন্ড এটা আমাদের সকলের জানা দরকার।

[3-20—3-45 p.m.]

সুতরাং আমি আপনার মাধ্যমে অনুরোধ করি মন্ত্রীসভার সদস্যরা তাঁরা সেখানে গিয়ে আজকে পশ্চিমবঙ্গ ছাত্র এবং যুবসমাজ এই জাতীয় স্বার্থবিরোধী ধর্মঘটের মোকাবিলার জন্য এগিয়ে এসেছেন এদের বক্তব্য শোনার জন্য মন্ত্রীসভাকে অনুরোধ জানাবো।

[At this stage the House was adjourned for twenty minutes]

[After Adjournment]

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন সম্পর্কে যে ব্যয়বরাদ্দের দাবী উপস্থিত করেছেন তার সম্পর্কে বলতে গিয়ে আমি কয়েকটি কথা প্রশাসনিক কাঠামো এবং বর্তমান প্রশাসনিক অবস্থা সম্পর্কে বলতে চাই। আমাদের দেশে এখনও যে প্রশাসনিক কাঠামো আছে এই কাঠামো স্বাধীনতা পরবর্তীকালে নূতন করে সৃষ্টি নয়। এই কাঠামো বলতে গেলে বৃটিশ সাম্রাজ্যবাদের শাসনকালে যে কাঠামো পেয়েছিলাম তারই কিছুটা এক্সটেনসান কিছুটা পরিবর্তন, পরিমার্জন এবং সংস্কার হয়েছে। চিন্তা-ভাবনা কিছু কিছু হয়েছে, কেন্দ্রে এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশন হয়েছে। তারা কিছু কিছু সংস্কার, কিছু কিছু পরিবর্তনের পরামর্শ দিয়েছেন। সেগুলো কেন্দ্র বা রাজ্য গ্রহণ করেছেন বলছি না। কিছু কথা ভাবা দরকার এবং এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশনের বাইরে যারা ভাবেন সাধারণ মানুষ তারা কিছু পরামর্শ দিয়েছেন বা দিতে চান— সেগুলো সরকারের ভাবা দরকার। আমাদের গ্রান্টের যে ব্যয়বরাদ্দ আছে এর মধ্যে রাজ্যপালের কথা তো নেই। রাজ্যপাল আমাদের রাজ্যে আছেন, সব রাজ্যেই আছেন ভারতবর্ষের এবং রাজ্যের প্রশাসন তাঁর নামে চলে। তাঁর সম্পর্কে কিছু বলছি না। রাজ্যপালের পদ থাকা উচিত কিনা সেটা বলছি না। সেটার এক্তিয়ার নেই। তবে সেই পদে যতদিন না সংবিধানের পরিবর্তন হচ্ছে ততদিন কিছুটা ডিসএ্যাবল্ড, ডিসক্রেডিটেড পলিটিসিয়ানস এবং রিটায়ারড বুরোক্র্যাটস সেই পদকে অলংকৃত করে থাকেন যদি তাতে আমার বলার কিছু নেই। কিন্তু গ্রান্ট সম্বন্ধে একটা কথা মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই।

[3-45—3-55 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই যে এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির প্রতিবেদনের মধ্যে তার রেকমেন্ডেসন আছে,

" We recommend that steps should be taken by the Union Government and the State Governments to reduce expenditure on Governors and Raj Bhavans in conformity with the objectives of a democratic socialist society."

এই কথাটা দেখলাম। আমি এখানে কেন এই কথাটা বললাম? মাননীয় অধ্যক্ষ মহাশয়, দু-একটি খরচ গভর্ণনরের খাত থেকে আমি পড়ে শোনাচ্ছি। গভর্ণনরের ল্যান্ড টুরস-এর জন্য ৫৮ হাজার ৫ শত টাকা খরচ সেলুন ইত্যাদি বাবদ ৮ হাজার টাকা, পে এন্ড এসট্যাবলিশমেন্ট ডিসবারসমেন্ট বাবদ ১ লক্ষ ৯২ হাজার টাকা, ফার্নিচার, কার্পেট ইত্যাদি বাবদ ১৭ হাজার টাকা এবং রিনিউয়্যাল অফ দিস তার বাবদ ১৮ হাজার টাকা অর্থাৎ ৭৫ হাজার টাকা। আমি মুখ্যমন্ত্রীকে বলবো এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির এই যে সুপারিশ--সেই অনুযায়ী মন্ত্রীসভার চেষ্টা করা উচিত রাজভবন ইত্যাদি বাবদ খরচ কছুটা কম করার চেষ্টা করা উচিত। এই কারণে যে দেশটা বর্তমানে চলেছে সমাজ-তন্ত্রের দিকে। আমরা বা আপনারা চান বা না চান দেশ কিন্তু যাবে-- ক্রমশ ক্রমশ সমাজতান্ত্রিক সমাজ প্রিভেল করবে। এই অবস্থায় এই ধরনের একটা ঠাট বজায় রাখার জন্য এতো টাকা খরচ, এটা দেশের মানুষ খুব ভাল চোখে দেখে না এটা মনে রাখতে হবে। মন্ত্রীসভার খরচ এখানে উপস্থিত করা হয়েছে। বর্তমানে পশ্চিমবাংলায় যে মন্ত্রীসভা আছে, সেই মন্ত্রীসভার আয়তন নিয়ে আমি কিছু বলতে চাই না সেটা আপনারা যা ভাল বুঝেছেন করেছেন। আপনারা থ্রি-টায়ার মিনিস্ট্রি করেছেন। এর কি প্রয়োজন ছিল জানি না কংগ্রেস দলের তার কি প্রয়োজন ছিল জানি না। তবে যুক্তফ্রন্ট সরকারের আমলে আমরা দেখেছি টু-টায়ার মিনিস্ট্রি ছিল। বিশেষ করে দুজন ডেপুটি মিনিস্টারের উপর যে কাজের দায়িত্ব আছে তা দেখে বোঝা যায় যে থ্রি-টায়ার মিনিস্ট্রির কোন প্রয়োজন ছিল না। এটা নিশ্চয় আপনারা একটু ভেবে দেখবেন। অবশ্য আমি এসব কথা বলতে চাই না আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে আজকে পশ্চিমবাংলায় যে মন্ত্রীসভা তা ১৯৭২ সালে প্রচুর ভোট পেয়ে সেই মন্ত্রীসভা স্থাপিত হয়েছিল। সেই মন্ত্রীসভার সম্মান দু বছর আগে যা ছিল আজকে কি তাই আছে? এই কথাটা মুখ্যমন্ত্রী মহাশয়কে একটু ভেবে দেখতে বলি। এটা ঠিক যে অনেক পরিমাণে তা নষ্ট হয়েছে। সে সম্বন্ধে আমি দু-একটা কথা বলতে চাই। মন্ত্রীসভা প্রশাসনকে উন্নত করতে পারে টোন-আপ করতে, প্রশাসনের যে ইমেজ সেটাকে মানুষের সামনে ভাল করে উপস্থিত করতে পারে। মন্ত্রীসভার পলেটিক্যাল লিডারশিপ রাজনৈতিক নেতৃত্ব যে পলেটিক্যাল কোহেসন সেটা মন্ত্রীসভার আচার ও আচরণের মধ্যে একটা জিনিস স্পষ্ট হয়ে উঠেছে সেটা হচ্ছে মন্ত্রীসভার মধ্যে পলেটিক্যাল কোহেসন নাই। আমি দু একটা উদাহরণ দেবো। আমাদের পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ভোলা সেন মহাশয় ঘোষণা করলেন যে সি, এম, পি, ও থেকে আরম্ভ করে সি, আই, এ সব আসবে একটি ছাতার নীচে। এটা পাশ হয়ে গেল কাগজে বেরিয়ে গেল। তারপর আর একজন মন্ত্রী পৌর শাসন ব্যবস্থার মন্ত্রী শ্রীমান সুব্রত মুখার্জী তিনি সোচ্চারে প্রতিবাদ করলেন খবরের কাগজে বেরুলো মিটিং ইত্যাদি হোল যার ফলে এই একটু আগে আমাদের এক বন্ধু বললেন যে এই এক বছরের মধ্যে এইভাবে টালবাহনা করে সি, এম, পি, ও সি, এম, ডি, এ--একীকরণ ভাল কি মন্দ বলছি তা না--এর ফলে সেখানকার একটি কাজও এগুলো না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি কথা বলি যে আজকে খবরের কাগজগুলি জানে পশ্চিমবাংলার মোটামুটি রাজনৈতিক সচেতন মানুষরা জানে যে মন্ত্রী-সভার মধ্যে কংগ্রেস দল উপদলের মধ্যে ঝগড়া আছে, ছোট ছোট ঝগড়া আছে এবং এই ঝগড়ার মধ্যে মন্ত্রীরাও যুক্ত। এবং মন্ত্রীরা যুক্ত থাকার ফলে আজকে একথা ঠিক যে এই মন্ত্রীসভার সম্মান অনেক পরিমাণে ব্যাহত হয়েছে। আজকে একথা বলতে কোন বাধা নেই, আপনারাও বলতে পারেন, আপনারা জানেন আমরাও জানি। আজকে এমন কথা বলতে শোনা যায় যে মোটামুটিভাবে বিশেষ করে কয়েকজন অল্প বয়সী মন্ত্রীর কথা বলতে পারি যে এইরকম জিনিস দাঁড়িয়েছে যে কতজন এন্টিসোস্যাল কার প্রতি আনুগত্য দেখায় তিনিই হচ্ছেন বড়।

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি আপনার মাধ্যমে অনুরোধ করি এই পলিটিক্যাল কোহেসান, এই রাজনৈতিক ঐক্য যদি মন্ত্রীসভার মধ্যে তৈরী করতে না পারেন তাহলে

মন্ত্রীসভার ইমেজ জনমানসে অনেকখানি নষ্ট হবে, যার ফলে প্রশাসন নষ্ট হবে, প্রশাসনে শৈথিল্য আসবে, প্রশাসন শিথিল হয়ে পড়বে এবং সেই প্রশাসন মানুষের মঙ্গল বেশী করতে পারবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলি সেটা হচ্ছে এই, পাবলিক ইমেজের কথা। আমি এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশনের আর একটি পরামর্শের কথা আপনাকে বলি। তারা বলেছেন যেখানে সেরিমোনিয়্যাল ফাংসান ইত্যাদি হবে, বিভিন্ন জায়গায় উৎসব হবে তাতে মন্ত্রীদের এ্যাভয়েড করতে পারলে এ্যাভয়েড করা উচিত। আমি এটা দুঃখের সঙ্গে লক্ষ্য করে দেখেছি, আপনিও বোধ হয় লক্ষ্য করে দেখেছেন ১৯৭২ সালের পরে কিছুটা পরিমাণে শান্তি প্রতিষ্ঠা হয়েছিল। আমরা স্বীকার করি পূজা ইত্যাদি এখন অনেক বেড়ে গেছে এবং ক্রমশঃ ক্রমশঃ একদল পরিচিত সমাজ বিরোধী পূজো ইত্যাদির নেতা হয়েছে। আপনি অবাক হয়ে যাবেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত পূজো ইত্যাদি করে প্রচুর টাকা খরচ হয়। আমি কোন একটা পূজোয় লক্ষ্য করে দেখলাম আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেখানে গিয়ে সেই পূজো উদ্বোধন করেছেন। এইগুলি করার দরকার কি আছে? এইগুলি সম্বন্ধে আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে বলি পাবলিক ইমেজ এতে অনেকখানি পরিমাণে নষ্ট করে, জনসাধারণ এগুলি আলোচনা করে, সুতরাং এদিক থেকে মুখ্যমন্ত্রী মহাশয় যেন সজাগ ও সতর্ক থাকেন। আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে আর একটি কথা স্মরণ করিয়ে দিই তাঁর মাতৃ বিয়োগের পরে তিনি দার্জিলিং গিয়েছিলেন। খবরের কাগজ পড়ে যা দেখলাম তিনি দার্জিলিং থেকে সিকিমে গিয়েছিলেন। সেই সময় সিকিমে বিরোধীপক্ষ থেকে প্রচণ্ড রাজনৈতিক গোলযোগ হচ্ছিল, সেই সময় সিকিমের মানুষের গণতান্ত্রিক অধিকার রক্ষা করবার জন্য বিরোধী দলগুলি আন্দোলন করছিল চোগিয়ালের বিরুদ্ধে। মুখ্যমন্ত্রী সেই সময় সিকিমে গিয়ে চোগিয়ালের আতিথ্য গ্রহণ করেছিলেন। সেই সময় তার সম্মান একটা পার্টি দেওয়া হয়েছিল, সেই পার্টিতে বিরোধীরা কেউ উপস্থিত হননি। স্বভাবতঃই আমাদের পড়ে এটা মোটেই ভাল লাগে নি।

**Shri Siddhartha Shankar Ray** : That is not correct.

**Shri Biswanath Chakrabarti :**

যদি তা হয়ে থাকে তাহলে ভাল। কিন্তু আমি যতদূর পড়েছি তাতে কিন্তু দেখে এটা মোটেই ভাল লাগেনি। আমাদের মুখ্যমন্ত্রী যখন দেশের বাইরে যান তখন কিন্তু পশ্চিম-বঙ্গবাসী, কমুনিষ্ট, কংগ্রেস, সকলের নেতা হিসাবে যান, একটা ষ্টেটকে তিনি রিপ্রেজেন্ট করেন। সুতরাং সেদিক থেকে পাবলিক ইমেজ যাতে নষ্ট না হয় সেটা একটা দেখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রীসভার টুর এক্সপেনডিচার সম্বন্ধে দু-একটি কথা বলব। ১৯৭৩-৭৪ সালের বাজেটে ধরা হয়েছিল ২ লক্ষ ১০ হাজার টাকা, রিভাইজড হয়ে ৩ লক্ষ ৫০ হাজার টাকা হল। নিশ্চয় মন্ত্রীরা বাহিরে যাবেন, পশ্চিমবঙ্গের চারিদিকে যাবেন। কিন্তু তার সাঙ্গ-পাঙ্গ যারা আছেন মন্ত্রীদের চেয়ে বেশী যান। আমি এই প্রসঙ্গে মুখ্যমন্ত্রীকে একটি কথা বলব প্রথম দিকে তারা জেলায় জেলায় মন্ত্রীসভার মিটিং করেছিলেন। খুব ভাল কথা। কাগজে পড়ে খুব উৎসাহিত হয়েছিলাম। মন্ত্রীরা যাবেন জেলায় জেলায় মিটিং করবেন। কিন্তু আমাদের যেটুকু অভিজ্ঞতা আছে তাতে বলতে পারি এই যে মিটিং-এ গিয়েছিলেন সেজন্য প্রচুর ব্যয় হয়েছে। গণতান্ত্রিক রাষ্ট্রে মুখ্যমন্ত্রী যাবেন, মন্ত্রীরা যাবেন, যেখানে মন্ত্রীরা সমাজবাদ প্রতিষ্ঠা করতে সংকল্প গ্রহণ করেছেন, গরিবী হঠাও প্রতিষ্ঠা করতে সঙ্কল্প গ্রহণ করেছেন, সেখানে মন্ত্রীরা নিশ্চয় যাবেন, কিন্তু রোমাল ডালেজ যাবে, এনটুরেজ যাবে, সেখানে গিয়ে এত খরচ হবে এটা মোটেই ভাল নয়। এই সম্পর্কে কি করে কমানো যায় সেটা একটুখানি দেখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সকলেই জানি বেশীর ভাগ মন্ত্রী, সব মন্ত্রীর কথা বলছি না, অনেক মন্ত্রী বিভিন্ন জায়গায় ঘুরে বড়ান যেভাবে গভর্ণমেন্টের কাজে, প্রশাসনের কাজে, তার চেয়ে বেশী উপদলীয় কোন্দল মটানোর জন্য। এদিক থেকে মুখ্যমন্ত্রীকে সজাগ থাকতে বলব, এটা কিন্তু মানুষ ভালভাবে দেখছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবার আমি বিধানসভা, আইনসভার কিছু কথা

রাখতে চাই। এই কথা আমরা সকলেই জানি কংগ্রেস পার্টি পশ্চিমবাংলা তথা ভারতবর্ষে পার্লামেন্টারি রিফর্মস, ডেমোক্রাসি তাকে যে শুধু বজায় রাখতে চায় তাই নয়, তাকে আরো প্রসারিত করতে চায়, আমাদের পার্টিও এই কথা মনে করে ভারতবর্ষে যে পার্লা-মেন্টারি গণতন্ত্র আছে সেটাকে শুধু বজায় রাখা নয়, তাকে আরো প্রসারিত করা দরকার সর্বক্ষেত্রে, আইনসভায় জনসাধারণের নির্বাচিত প্রতিনিধিদের কর্তৃত্ব প্রতিষ্ঠা করে, এটা জনসাধারণের সংগ্রামের একটা অঙ্গ—এটা আমরা জানি। তাই এই প্রসঙ্গে মন্ত্রীসভাকে বলছি, কেন না মুখ্যমন্ত্রী হচ্ছেন আইনসভার নেতা।

[3-55—4-05 p.m.]

পশ্চিমবাংলার বিধানসভায় আমরা গত দুই বছর ধরে কি ছবি দেখছি? আমরা দেখছি সেখানে আইনসভাকে বাই পাশ করা হচ্ছে। অনেক ক্ষেত্রে আইনসভার কোন কর্তৃত্ব নেই। কেন কর্তৃত্ব নেই? মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে ইলা মিত্র বলেছিলেন যে এই সভাতে অনেক মেনশান ইত্যাদি হয় এবং তার মধ্যে আমাদের দলের, কংগ্রেস পার্টির অনেক সদস্য অনেক গুরুত্বপূর্ণ বিষয়বস্তু তোলেন গ্রামবাংলার, শহরবাংলার ইত্যাদি সম্পর্কে। পার্লামেন্টে যেটা আছে যে অধিকাংশ মেনশান সম্পর্কে মন্ত্রীরা খোঁজ-খবর নিয়ে মেম্বারদের অন্তত একটা চিঠি দেন যদি পার্লামেন্টে বলতে না পারেন। সেই জিনিষ এখানে পালিত হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই বিধানসভার অধিকার রক্ষার ব্যাপারে প্রধান পুরুষ, প্রাণপুরুষ। আপনি একে বাড়াবেন, আপনার মুখের দিকে চেয়ে থাকবো আমরা এবং মন্ত্রীসভাকে আপনি ডাইরেক্ট করতে পারেন। আমি আপনাকে বলছি, মুখ্যমন্ত্রীকে এ কথা ভাবতে হবে। ধরুন, গত বছর আগষ্ট মাসে ফুড পলিসি ডিক্লারড হল। পশ্চিমবাংলার খাদ্যনীতি নিয়ে আমরা সকলে উদ্বিগ্ন। গত বছরের অভিজ্ঞতা আমাদের আছে। কাশীকান্ত মৈত্র মহাশয় যখন খাদ্যমন্ত্রী ছিলেন, স্বভাবতই বহু পরামর্শ মন্ত্রিমহাশয় পেয়েছেন। আমাদের পার্টি থেকে দিয়েছে এবং অন্যান্য আরো সকলে দিয়েছেন। বহু অভিজ্ঞতা আমাদের ছিল এবং সেই অভিজ্ঞতার আলোকে ফুড পলিসি তৈরী হবে, ফুড পলিসি তৈরী হল। কিন্তু এই বিধানসভায় একবার আলোচনা হল না। বিধানসভায় আমরা ফুড পলিসির রেজাল্ট নিয়ে আলোচনা করলাম। আজকে যখন ফুড পলিসি হচ্ছে এবং ইমপ্লিমেন্টেড হচ্ছে, প্রোকিওরমেন্ট অনেকখানি এগিয়ে গেছে ফেব্রুয়ারি মাসের শেষ তখন বিধানসভা বসল। ডিসেম্বর মাসের শেষ থেকে প্রোকিওরমেন্ট শুরু হবার কথা। সুতরাং এই বিধানসভার অধিকার লঙ্ঘিত হয়েছে। এটা বিধানসভার সুস্থ নজির নয়, এটা পার্লামেন্টারী ডেমোক্রাসিতে সুস্থ নজির নয় এবং মন্ত্রীসভাকে এই সম্পর্কে দায়িত্ব গ্রহণ করতে হবে, এই সম্পর্কে ভাবতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ধরুন, সি.এ.ডি.পি. বিল আসছে, সিলেক্ট কমিটি হয়েছে কিন্তু তার আগেই সি.এ.ডি.পি'র কাজকর্ম ইত্যাদি চালু হয়ে গেছে। শিক্ষা সম্পর্কে এবং অন্যান্য জিনিষ সম্পর্কে আলোচনা হয়নি, সেগুলি সম্পর্কে আমাদের ভাবতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খবরের কাগজে বেরোচ্ছে যে পশ্চিমবঙ্গে প্রচণ্ড বিদ্যুৎ সঙ্কট। পাওয়ার হলিডে হবে, সে সম্পর্কেও এই সভায় এখন আলোচনা হয়নি। আমি আপনাকে অসংখ্য নজির দেখাতে পারি যে এই বিধানসভার কর্তৃত্ব এক্সজিকিউটিভের উপরে, শাসনযন্ত্রের উপরে ঠিক হচ্ছে না, এ বিষয়ে খানিকটা মন্ত্রীসভা এড়িয়ে যাচ্ছেন সেটা বলা যেতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এছাড়া আর একটা কথা বলা দরকার। সেটা হচ্ছে ইফেকটিভ কন্ট্রোল। আইন-সভার ইফেকটিভ কন্ট্রোল এক্সজিকিউটিভের উপর। এক্সজিকিউটিভের উপর কি অবস্থায় আছে? দেখা যাচ্ছে যে প্ল্যান হচ্ছে বিভিন্ন জায়গায়। সে সম্পর্কে আমাদের কি ইফেকটিভ কন্ট্রোল আছে? আমি আপনাকে দু একটি কথা বলি— পাবলিক আন্ডারটেকিং যেগুলি আছে বা অটোনমাস বডি যেগুলি আছে তার উপর আইনসভার কমিটির কন্ট্রোল থাকবে কিনা সেটা ভাবা দরকার। আইনসভায় রিপোর্ট উপস্থিত করা হয়—স্যাক্সবিক্কারমার হোক বা দুর্গাপুর প্রোজেক্টই হোক বা যাই হোক, রিপোর্ট উপস্থিত করা হয় কিন্তু সেগুলি আলোচনা হয় না, শুধু রিপোর্টই উপস্থিত করা হয়। অথচ পাবলিক এ্যাকাউন্টস কমিটি

আছে তারা ৩ বছর, ৪ বছর, ৫ বছর আগেকার এ্যাকাউন্টস নিয়ে মাথা ঘামায় কিন্তু ডেলি রানিং অফ দি প্রোজেক্টস, সরকারী রাষ্ট্রয়ত্ব সংস্থা সমূহে যারা কাজ করছে, যাদের উপর আমরা অনেকখানি ভরসা রাখি, আমরা কমিউনিষ্টরা বিশ্বাস করি যে রাষ্ট্রায়ত্ব এই প্রতিষ্ঠানগুলিকে শক্ত করা দরকার, বাড়ান দরকার যে মনোপলি ক্যাপি-টালদের একটা শক্ত হাতিয়ার হতে পারে। এগুলির উপর আইনসভার ইফেক্টিভ কন্ট্রোল কি? একমাত্র পাবলিক এ্যাকাউন্টস-এর কথা বলে একথা বলা যায় না যে ইফেক্টিভ কন্ট্রোল আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে মনে করিয়ে দিই, পার্লামেন্টে সরকার একটা কমিটি গঠন করেছিলেন সেটা হচ্ছে কৃষ্ণমেনন কমিটি। পাবলিক আন্ডারটেকিং সম্পর্কে কৃষ্ণমেনন কমিটি একথা বলেছিল যে প্রত্যেকটি পাবলিক আন্ডার-টেকিং-এর উপর একটা করে আইনসভায় কমিটি করা দরকার, এটা ওরা পার্লামেন্টে বলেছিলেন এবং ৩ মাসের মধ্যে তার মিটিং হওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলি যে পাবলিক আন্ডারটেকিংগুলি আজকে দেশের আশা ভরসা, যার গলদ সম্পর্কে বহু অভিযোগ নানা জায়গায় শোনা যায়, এগুলিকে ভালভাবে চালাতে না পারলে একদিকে অর্থনৈতিক ক্ষেত্রে মনোপলি ক্যাপিটালের বিরুদ্ধে লড়াই করতে পারবো না এবং দেশের একটা সাউন্ড ইকোনমিক বেসিস তৈরী করতে পারবো না। সুতরাং এর উপর আইনসভার একটা কন্ট্রোল থাকা দরকার। আই, এ,এস অফিসাররা সেখানে আছেন, অন্যান্য অফিসাররা সেখানে আছেন কিন্তু আইনসভার তাদের উপরে কি ক্ষমতা আছে, কি কর্তৃত্ব আছে মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে সেটা ভাবতে বলি এবং একথাও বলি এই যে স্ট্যান্ডিং কমিটি, বিভিন্ন বিষয়ের উপর ষ্ট্যান্ডিং কমিটি তৈরী করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দেই যে কেরলাতে তাদের দল এবং আমাদের দল একসঙ্গে মিলে গভর্ণমেন্ট চালাচ্ছে এবং সেখানে প্রত্যেকটি মন্ত্রীর দপ্তরের সঙ্গে আইনসভার সদস্যদের কনসালটেটিভ কমিটি আছে এবং তাদের পরামর্শ নিয়ে মন্ত্রীরা কাজকর্ম করেন। পশ্চিমবাংলায় পি,ডি,এ, কমিটি নেই। পি,ডি,এ, কমিটি হল না, তা নাহলেও অন্য পার্টি আছে, কংগ্রেসের মধ্যে সেই রকম কনসালটেটিভ কমিটি আছে কি? যারা শাসন চালাচ্ছেন তাদের প্রত্যেকটি মন্ত্রীর দপ্তরের সঙ্গে কাজ করতে পারে, দেখাশোনা করতে পারে, পরিচালনা করতে পারে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে স্মরণ করিয়ে দিই যে কেরলাতে আমরা একসঙ্গে গভার্ণমেন্ট চালাচ্ছি এবং সেই গভর্ণমেন্টের প্রত্যেকটি মন্ত্রীর দপ্তরের সঙ্গে একটি করে কনসালটেটিভ কমিটি আছে, যার মধ্য দিয়ে তারা কাজকর্ম চালাচ্ছে!

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আজকে যখন সাধারণ প্রশাসনের কথা হচ্ছে, আমি বলতে চাই যে জুডিসিয়ারি এবং একজিকিউটিভ---তার সম্পর্কে, সেপারেশন অব পাওয়ার আমাদের দেশে গৃহীত হয়েছে। সব জায়গায় সমস্ত পলিটিক্যাল সাইন্টিস্টরা বলছেন যে সেপারেশন অব পাওয়ার করার দরকার এবং সেখানে পশ্চিমবাংলায় এখনও সব জেলায় জুডিসিয়ারির সঙ্গে একজিকিউটিভ আলাদা হয়নি। আমি জানি এখনও পর্য্যন্ত আমার জেলা ২৪-পরগণা জেলাতে হয়নি---সব জেলায় এখনও পর্য্যন্ত হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই কথা বলবো মন্ত্রীসভাকে, আমাদের দেশের হাইয়েস্ট জুডিসিয়ারী সুপ্রীম কোর্ট, যাঁরা এই দেশের সংবিধানকে পরিবর্তন করবে বা সংবিধান সম্পর্কে আলোচনা করবে, সেখানে তারা যে কথা ভাবছেন আমরা সেখানে একমত কমিটেড জুডিসিয়ারীর পক্ষে এবং সুপ্রীম কোর্ট কমিটেড জুডিসিয়ারী থাক। যারা দেশের এই নূতন পরিবর্তনকে বুঝতে পারবে, এবং সেই পথে চলতে পারে যে গণতান্ত্রিক সমাজ-তন্ত্র গঠন করার কথা আমরা ভাবছি, সেদিকে চলতে পারে, কিন্তু নীচের তলায় যে ইণ্ডি-পেনডেন্স অব জুডিসিয়ারী---তলার ক্ষেত্রে তাকে সর্বতোভাবে বিধান করার কর্তব্য, যেখানে ব্যক্তিগত কেস নিয়ে মামলা করা হবে, যেখানে দেওয়ানী মামলা হবে, সেই ক্ষেত্রে যাতে সম্পূর্ণভাবে ইণ্ডিপেনডেন্স অব জুডিসিয়ারী থাকে, সেখানে চেষ্টা করে দেখা দরকার এবং মন্ত্রীসভাকে এই সম্পর্কে অবিলম্বে সিদ্ধান্ত নেওয়া দরকার এবং এই মুহূর্তে সেপারেশন অব পাওয়ারটাকে সম্পর্ণ করা দরকার। পশ্চিমবাংলার ক্ষেত্রে যে জেলাগুলো বাকী আছে,

সেই জেলাগুলোকে করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন এ্যাডমিনিস্ট্রেটিভ ইউনিটিগুলো সম্পর্কে বলা যেতে পারে, সেটা হচ্ছে এই, আমাদের পশ্চিমবাংলায় বড় বড় জেলা আছে, ছোট জেলাও আছে। বড় জেলার মধ্যে ২৪-পরগণা জেলা, আপনার কনস্টিটিউয়েন্সি থেকে আরম্ভ করে সুন্দরবন পর্যন্ত বিরাট জেলা আছে। শুনে আসছি যে এই জেলাকে ভাগ করা হবে, কিন্তু এখনও পর্যন্ত করা হয়নি। দক্ষিণ ২৪-পরগণা বা উত্তর ২৪-পরগণা, যাই হোক সুন্দরবনকে একটা আলাদা জেলা করুন, বা যাই হোক— এখনও পর্য্যন্ত জেলা ভাগ হয়নি এবং এই কথা ঠিক সাগরের যে চাষী, তার পক্ষে ডিস্ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশনের কাছে আসা বা আপনার কনস্টিটিউয়েন্সি থেকে জেলা সদরে আসা কি ব্যয়সঙ্গত ব্যাপার, ষেটা আপনি জানেন। আজকের দিনে জেলাগুলো কিভাবে তৈরী হয়, দুটো দৃষ্টিভঙ্গীতে তৈরী হয়। একটা হচ্ছে তার প্ল্যানিং-এর দিক থেকে, ইকনমিক ভায়েবিলিটির দিক থেকে, আর একটা হচ্ছে ট্রান্সপোর্টের দিক থেকে, সেদিক থেকে আজকে জেলাগুলো বিশেষ করে ২৪-পরগণা জেলা রিডিভিশন হবার দরকার আছে, এই কথা আমি মুখ্যমন্ত্রীকে বলি যে এখনই এটা করুন। এই প্রসঙ্গে সাবডিভিশনের কথা আসছে মহকুমার কথা আসছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে আছে গত বছর কি তার আগের বছর মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন যে বীরভূম জেলার বোলপুর সম্পর্কে সেখানকার লোকদের দীর্ঘদিনের একটা ডিম্যাণ্ড আছে যে একটা সাবডিভিশন করা হোক বা মহকুমা করা হোক, আমার বন্ধু হরশঙ্করবাবু, তিনি বোলপুর থেকে নির্বাচিত প্রতিনিধি তিনিও অনেকবার বলেছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে আজকে এর উত্তর জানতে চাই যে বোলপুরকে অবিলম্বে একটা মহকুমা হিসাবে প্রতিষ্ঠিত করার যে প্রতিশ্রুতি তিনি দিয়েছেন, সেটা তিনি অবিলম্বে কার্য্যকরী করবেন কিনা, সেটা আমি জানতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলতে চাই— এটা অত্যন্ত সেনসিটিভ পয়েন্টের কথা, আমাদের উত্তরবাংলার পাহাড়ী যে অঞ্চলগুলো আছে, বিশেষ করে দার্জিলিং জেলার তিনটি মহকুমা কালিংপং, কার্শিয়াং এবং দার্জিলিং মহকুমা, ওখানকার মানুষদের মধ্যে একটা প্রচণ্ড স্বাধিকারের আকাঙ্খা আছে এবং এই প্রসঙ্গে আমি আপনাকে এই কথা মনে করিয়ে দিতে চাই, এই যে পাহাড়ী মানুষের আত্ম-বিকাশের আকাঙ্খাকে কেন্দ্র করে কিছু কিছু দক্ষিণপন্থী দল, কিছু বিচ্ছিন্নতাকামী দল তারা চেষ্টা করছে গণ্ডগোল পাকাবার জন্য। এই জিনিসকে যেমন আমরা প্রত্যেকেই বিরোধিতা করি সঙ্গে সঙ্গে এই কথাও আমাদের ভাবতে হবে, এই পাহাড়ী মানুষের স্বায়ত্ব-শাসন, স্বাধিকারের বিকাশের যে আগ্রহ আছে, তাকে কিছুটা পরিমাণে সম্মান দেওয়া দরকার। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করবো যে উত্তরবঙ্গের অন্ততঃ এই তিনটি মহকুমাকে নিয়ে একটা অটনমাস কাউন্সিল ইত্যাদি করা যায় কি না, যা আমাদের ১৭ দফা কর্মসূচীর মধ্যে ছিল, আমরা একত্রে ঘোষণা করেছিলাম, অবিলম্বে সেটা করা যায় কিনা, সেই সম্পর্কে তিনি ঘোষণা করুন। তাহলে উত্তরবঙ্গে আজকে যে বিদেশী সাম্রাজ্যবাদের অর্থপুষ্ট হয়ে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন তাকে বিচ্ছিন্ন করে ফেলা যায় এবং পাহাড়ী মানুষদের স্বাধিকার, আত্মবিকাশের যে আকাঙ্খা আছে তাকে অনেকখানি তুষ্ট করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে এই কথা বলতে চাই যে আমাদের যে এ্যাডমিনিস্ট্রেশান ইউনিটগুলো আছে, তার মধ্যে এখনও পর্য্যন্ত সেইগুলো ডিভিশন বা ভাগ করে রেখে দেওয়া হয়েছে। কেন রেখে দেওয়া হয়েছে বুঝি না, উত্তরবঙ্গ একটা বিভাগ, প্রেসিডেন্সি একটা বিভাগ, বর্ধমান একটা বিভাগ, এটার কি প্রয়োজন আমি বুঝি না।

[4-05—4-15 p.m.]

সুদূর আরামবাগ থেকে চুঁচুড়া শহরে আসবে অথবা ধরুন প্রেসিডেন্সি বিভাগে মেদিনীপুরের দূর প্রান্ত থেকে আসবে, এর কোন মানে নেই। ডিভিশনাল কমিশনারের এই পোষ্ট হচ্ছে একটা প্রাইজ পোষ্ট, এগুলির কোন অর্থ হয় না। এদের কোন কাজ করার দরকার হয় না। বরঞ্চ আজকে তাড়াতাড়ি যাতে এ্যাডমিনিস্ট্রেশনকে চালু করা যায়, উপরের তলা থেকে নীচের তলা পর্যন্ত এ্যাডমিনিস্ট্রেটিভ ইউনিটগুলিকে তারজন্য লিঙ্ক-আপ করা

দরকার। তার পক্ষে এগুলি অনেকখানি অনাবশ্যক বাধা হয়ে দাঁড়িয়েছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে অনুরোধ করব যে এই ডিভিশন এবং ডিভিশনাল কমিশনারের পোষ্ট-গুলি তুলে দিন, আজকের দিনে এর কোন প্রয়োজন নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে একটা কথা আমি বলব যে আমাদের পশ্চিমবাংলায় প্ল্যানিং বোর্ড তৈরী হচ্ছে, পরিকল্পনা পর্ষদ, খুব ভাল কথা, এটা আমরা সকলে চেয়েছি এবং আমরা সকলে বলেছি এবং আজকে পরিকল্পনা পর্ষদ তৈরী হচ্ছে। সঙ্গে সঙ্গে আমি এই কথা বলব যে রিজিওনাল প্ল্যানিং বোর্ড যেগুলি আছে, সেগুলিকে ভাল করে তৈরী করা দরকার, কিন্তু কিভাবে হবে, তার দৃষ্টি ভঙ্গীটা কি হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ধরুন সুন্দরবন ডেভালপমেন্ট বোর্ড হয়েছে বা ঝাড়গ্রাম ডেভালপমেন্ট বোর্ড হয়েছে শুধু এইভাবে নয়, কোন একটা অঞ্চলে, অনুন্নত অঞ্চলে ডেভালপমেন্ট বোর্ড তৈরী করে দিলেন তাহলেই হল, তা নয়, আসলে আজকে যখন আমাদের দ্রুত শিল্পের উন্নতির দিকে যেতে হবে তখন সে অনুযায়ী পরিকল্পনা তৈরী করতে হবে। সুতরাং সেদিক থেকে, অর্থনৈতিক দৃষ্টি ভঙ্গী থেকেও রিজিওনাল প্ল্যানিং কমিটি তৈরী করা দরকার। এর জন্য মুখ্যমন্ত্রীকে আমি আপনার মাধ্যমে একটা পরামর্শ দিচ্ছি, ধরুন আসানসোল অঞ্চলের কয়লাখনিগুলিকে ন্যাশানালাইজড করা হয়েছে, জাতীয়করণ করা হয়েছে, তাতে আমি মনে করি আসানসোল রাণীগঞ্জ অঞ্চলকে কেন্দ্র করে নানারকম কোল বেসড ইন্ডাষ্ট্রিস গড়ে উঠতে পারে। সুতরাং আজকে আসানসোল রানীগঞ্জ অঞ্চলকে কেন্দ্র করে সম্ভাবনাকে এক্সপ্লোর করার জন্য রিজিওনাল প্ল্যানিং কমিটি হবে না কেন, সেটা আমি তাঁকে জিজ্ঞাসা করছি এবং এ সম্পর্কে তাঁকে ভাবতে বলছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সেক্রেটারিয়েট ও প্রশাসন যন্ত্রের পরে আসে— এবং আজকে সেক্রেটারিয়েট, টেকনোক্রাট ও জেনারালাইসডদের কথা নিয়ে অনেক তর্ক-বিতর্ক এই সভায় হয়েছে এবং আমরা টেকনোক্রাটদের সমর্থন করেছি, তাদের ইনডাকশন সেক্রেটারীর পোষ্টে এবং অন্যান্য জায়গায় আমরা সমর্থন করেছি। মন্ত্রীরা কেউ কেউ বলেছেন, কংগ্রেসের কেউ কেউ বলেছেন। আমরা একটা কথা বলে দিতে চাই যে আজকে এই কথা ভাবতে হবে যে কতগুলি ডিপার্টমেন্ট আছে যেগুলি শুধু জেনারালাইসডদের দিয়ে চলবে না, দেশে যে সব টেকনোক্রাট, সাইনটিষ্ট, ইত্যাদি, আছেন তাদের সেসব জায়গায় দায়িত্ব দিতে হবে, আমি বর্তমান ধর্মঘট যা চলছে, সেই পরিস্থিতি থেকে আলাদাভাবে বলছি, তাদের দায়িত্ব স্বীকার করতে হবে। আই,এ,এস'দের বিরুদ্ধে আমাদের কোন বিরোধ নেই, শুধু এই কথা বলি যে আজকের দিনে এ্যাডমিনিষ্ট্রেশনের সব চেয়ে বড় দাবী প্রপার ম্যানিং হোক, দেশে বৈজ্ঞানিক আছেন, প্রযুক্তিবিদ আছেন, আমরা এই কথা বলিনা যে টেকনোক্রাটকে সেক্রেটারী করে দিলেই বা ডাক্তারকে সেক্রেটারী করে দিলেই-ব্যুরোক্রেসী ভেঙে যাবে না, কিন্তু একথা ঠিক তারা বেটার এডুকেটেড ম্যান, বেটার এডু-কেটেড ম্যান এই অর্থে তারা ব্যাপারটা জানে। বি,এ, পাশ ছেলে আই,এ,এস, পরীক্ষা দিয়ে পাশ করল, লাকিলি পাশ করে গেল সে এ্যাডমিনিষ্ট্রেটর হয়ে গেল, কিন্তু টেকনোক্রাটরা যারা ইঞ্জিনীয়ারিং পড়ছে, ডাক্তারী পড়ছে, সাইন্স সাবজেক্টে ডিপ্লোমা পাচ্ছে তাদের কোন সুযোগ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে বলি যে ফাইনান্স কমিশনার ইকো-নমিষ্ট নন কেন? দেশে ভাল ভাল ইকোনমিষ্ট আছেন, আমার সহপাঠি ডাঃ সুখময় চক্রবর্তী আজকে প্ল্যানিং কমিশনের মেম্বার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইরকম বহু ভাল ভাল ছেলে, ইকোনমিষ্ট আমাদের দেশে তৈরী হচ্ছে অথচ ফাইনান্স কমিশনার একজন আই,এ,এস, থাকবেন কেন? কেন একজন আই,এ,এস, দুর্গাপুর প্রজেক্টের অধিকর্তা থাকবেন? কেন, দেশে কি ভাল ভাল ইঞ্জিনীয়ার, ইকোনমিষ্ট পাওয়া যায় না? এডুকেশন ডিপার্টমেন্টে, শিক্ষা দপ্তরে ডঃ করের উপর মিলি গুহ বসে থাকবেন কেন? এটা আমরা বুঝি না, আমার কাছে এটা ঠিক স্পষ্ট নয়, এগুলি আজকে ভাবতে হবে যে আজকে প্রপার ম্যানিং-এর প্রশ্ন রয়েছে। আজকে কেন আমরা একজন আই,এ,এস, অফিসারের উপর সব দায়িত্ব দিয়ে দেব, এটা ভাবা দরকার। বৃটিশ আমলে আই,সি,এস, তৈরী হয়েছিল কেন, না তাদের ইচ্ছা অনুযায়ী আমাদের দেশে একটা স্টিল ফ্রেম তৈরী করেছিল -এবং একজন উপন্যাসিক তার লেখায় বলেছেন

It is the highest and best organised Trade Union in the world.

কেন, না তাদের মধ্যে আর কাউকে নাক গলাতে দেয়নি। তাদের লিগাসিটা আই,এ,এস'রা পেয়েছেন, এ সম্পর্কে এ,আর,সি, অনেক কথা বলেছেন, আমি আর বিস্তারিত আলোচনা করতে চাই না। আজকে ইরিগেশন, পাওয়ার, পি,ডাবলু,ডি, ইত্যাদি ডিপার্টমেন্টে টেকনো-ক্রাট, সাইন্টিসট ইত্যাদি নিয়োগ করা হোক, হেল্থ ডিপার্টমেন্টেও তাদের নিয়োগ করা হোক। সব জায়গায় সেক্রেটারী করবার দরকার নেই, সেক্রেটারিয়েট করে তাদের কাজ করতে দেওয়া হোক এবং তাদের মধ্যে কিছু জেনারেলাইসডও থাক, বিশেষ করে টেকনো-ক্রাট থাকুন, যাদের যে ব্যাপারে অভিজ্ঞতা তারা সেটা চালাবেন। তারপর আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলি যে ডাইরেকটরেট এবং সেক্রেটারিয়েটের যে ব্যবধান, সে ব্যবধানটা আমাদের দেশে রয়েছে এর কোন প্রয়োজন নেই, এটা তুলে দিন।

জেলা স্তরে যে প্রশাসন আছে সে সম্পর্কে একটা কথা বলব। জেলা শাসকের ভূমিকায় একটু পরিবর্তন হয়েছে। আগে তাঁরা ছিলেন ল এ্যান্ড অর্ডার রাখার অফিসার এবং বৃটিশের রেভেনিউ অফিসার সরকারকে তাঁরা টাকা পয়সা দিতেন। আজ তাঁরা ইকোনমিক কোঅর্ডিনেট স্থাপনের যোগাযোগ রাখেন। প্রকৃতপক্ষে তাঁদের ভূমিকা হওয়া উচিত ডিষ্ট্রিক্ট ডেভোলপমেন্ট অফিসার। এ বিষয়ে আমরা লক্ষ্য করে আসছি যে আমাদের দেশে প্রোমোশান-এর যে কাঠামো তাতে মোটামুটিভাবে নূতন আই,এ,এস, ৬।৭ বছর কাজ করার পর জেলা অফিসার হয়ে যাচ্ছেন। এটা না করে ডি,এম'কে কমিশনারের মর্য্যাদা দিন, তাঁর গুরুত্ব বাড়িয়ে দিন এবং অভিজ্ঞ অফিসার সেখানে রাখুন। এ,আর,সি, ৩টি স্তরে ডি,এম-এর কথা বলেছেন। আমরা বলছি অভিজ্ঞ অফিসার সেখানে রাখুন। আজ এস,ডি,ও'দের অবস্থা হচ্ছে তাঁদের সাবডিভিশান-এ পোষ্ট বক্স-এর মত। তাকে কেবলমাত্র এক জেলা থেকে এনে অন্য জায়গায় রাখা। এদের গুরুত্ব কমিয়ে দিন এবং এই পোষ্টগুলি সম্পর্কে ভাবনা চিন্তা করুন। এদের গুরুত্ব কমিয়ে দিয়ে একেবারে ব্লক লেভেল-এ সমস্ত এ্যাডমিনিস্ট্রেটিভ ক্ষমতা কেন্দ্রীভূত করুন। আজ গ্রাম বাংলার যদি উন্নতি করতে হয় তাহলে ব্লক'কে শক্তিশালী করতে হবে এবং তাদের সমস্ত ক্ষমতা দিতে হবে। এবার আমি মুখ্যমন্ত্রীকে এমপ্লইজ-দের গেজেটেড, নন-গেজেটেড কথা চিন্তা করতে বলব। এদের মধ্যে অনেক ভাল করে রাখা হয়েছে। এদের যখন ট্রান্সফার করছেন তখন ৩৫০ টাকা নীচে যাঁরা বেতন পান তাঁদের ট্রান্সফার করবেন না। পি,এস, সি'র ব্যাপারে এ,আর,সি'র রেকমেন্ডেশান'কে মর্য্যাদা দেবেন সেটা দেওয়া হচ্ছে না। ধরুন এস,আই, অফ পুলিশ, ক্যালকাটা; এদের রিক্রুটমেন্ট পি,এস,সি ছাড়াই হচ্ছে; ইয়ুথ অর্গানাইজর-এর রিক্রুটমেন্ট হচ্ছে পি,এস,সি, ছাড়া, সোসাল এক্সটেনশান অফিসার নেওয়া হচ্ছে পি,এস,সি, ছাড়া। এর ফলে এই সমস্ত এ্যাপয়েন্টমেন্ট সম্পর্কে সাধারণ মানুষের মনে কর্মপ্রার্থীদের মনে একটা ভুল ধারনা সৃষ্টি হচ্ছে এবং ভাবছে আপনারা পক্ষপাতদুষ্ট। সুতরাং পি,এস,সি'কে মর্য্যাদা দেওয়া দরকার এবং সার্ভিস কনডাক্ট রুলস পরিবর্তন করা দরকার। পরিশেষে, আমি বলব প্রশাসনিক ভাষা বাংলাভাষা করতে হবে। গ্রামের মানুষকে যদি প্রশাসনের সঙ্গে যুক্ত করতে হয় তাহলে বাংলাভাষা করতে হবে। সেইভাবে সাঁওতাল এলাকায় সাঁওতালী ও নেপালী অধুষিত এলাকায় নেপালী ভাষা চালু করা হোক। একটা দেশে প্রশাসন কিসের উপর দাঁড়িয়ে থাকে—একটা হচ্ছে স্পিড, আর একটা ইকোনমি এবং সর্বশেষে হচ্ছে রুল অফ ল। এই ৩টা যদি না থাকে তাহলে লোকে প্রত্যয় পায়না এবং তাতে প্রশাসন নষ্ট হয়ে যায়। আজ পশ্চিমবাংলার যা অবস্থা তাতে সরকারের প্রত্যেক ডিপার্টমেন্ট-এর মধ্যে দুর্নীতি আছে এবং অনেক ক্ষেত্রে মন্ত্রীদের বিরুদ্ধেও দুর্নীতি উপস্থিত হচ্ছে। এসব কেন হবে? সেজন্য ভিজিলেন্স কমিশনকে আরও শক্ত করতে হবে জেলার ক্ষেত্রে সেখানেও কমিটি তৈরী করে পাবলিক কোঅপারেশন নিন। এম,এল,এ'দের বাদ দিয়ে উপযুক্ত মানুষ বেছে নিয়ে সেই কমিটি করুন, যাঁরা শুধু ডি,এম, নন। মন্ত্রী এম,এল,এ-দের বিরুদ্ধে অভিযোগ থাকলে তার তদারকী করবে। এইভাবে প্রশাসনে সাধারণ মানুষের পার্টিসিপেশান এনসিওর করার জন্য এই ব্যবস্থা গ্রহণ করা দরকার। তা না হলে প্রশাসনের উন্নতি হবে না। এই কটি কথা বলে আমি শেষ করছি।

[4-15—4-25 p.m.]

**Mr. Speaker :**

মাননীয় সদস্য বিশ্বনাথ চক্রবর্তী একটা কমিটি অন পাবলিক আন্ডারটেকিংস করার কথা বলেছেন, আপনি রুলস কমিটির সদস্য হিসাবে জানেন আমরা অলরেডি ডিসিশান নিয়েছি যে আমরা এজন্য একটা কমিটি করছি অন পাবলিক আন্ডারটেকিংস এবং এই সেসানে আমরা সেটা এ্যানাউন্স করছি।

**Shri Biswanath Chakrabarti :**

আপনি ভুল বুঝেছেন, আমরা প্রত্যেকটি পাবলিক আন্ডারটেকিংস এবং অটোনোমাস যেমন স্টেট ট্রান্সপোর্ট-এর জন্য আলাদা আলাদা কমিটি করার জন্য বলেছি।

**Mr. Speaker :**

সেটা যদি লোকসভায় গৃহীত হয়ে থাকে তাহলে আমাকে দেখাবেন।

**Shri Biswanath Chakrabarti**

কৃষ্ণমেনন কমিটির রেকমেন্ডেসান।

**Mr. Speaker** : It has not been accepted by the Lok Sabha.

**Shri Braja Kishore Maiti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দের দাবী এনেছেন আমি তাকে পরিপূর্ণভাবে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে এতক্ষণ ধরে সমস্ত সমালোচনা শুনে আমার জেলার একটা গল্প মনে পড়ে গেল। আমাদের ঝাড়গ্রাম মহকুমার এক মাহাতো পল্লীতে এই গল্পটা শুনেছিলাম। গল্পটা হচ্ছে শশুর বাড়ীতে জামাই এসেছে, অনেকক্ষণ ধরে জামাই চুপচাপ বসে, শশুরের সঙ্গে কোন কথা বলছে না। তারপর শেষকালে যখন এই অস্থিরতা বেড়ে গেল তখন জামাই শশুরকে জিজ্ঞাসা করল হ্যাঁ বাবা শশুর, আপনি বিয়া করেছেন বটে? শশুর চটে গিয়ে বলল বিয়া করলম নাতো বেটি পাইলি কেমনে। এও ঠিক সেই রকম। মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দের দাবী এনেছেন তাকে নিশ্চয়ই সমর্থন করব, সমর্থন না করে একটা অচলাবস্থা সৃষ্টি করতে পারি না, কিন্তু তবুও এই সুযোগে দুটো কথা বলে নাও সেই কথা বলতে গিয়ে কোন কোন সদস্য বেশ গঠনমূলক সমালোচনা করেছেন, আবার কোন কোন সদস্য পচা ডিম, পচা পাঁক ছোঁড়াছুড়ি করেছেন। মাননীয় সদস্য তিমিরবাবু পচা ডিম, পচা পাঁক ছুঁড়েছেন। তিনি প্রথমেই ফটোস্ট্যাট কপি বের করে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে কিছু বলতে আরম্ভ করলেন এবং মন্ত্রীসভার বিরুদ্ধে বলতে আরম্ভ করলেন। আমি মাননীয় তিমিরবাবুকে একটা কথা মনে রাখতে বলি পরিবেশ সুন্দর করার জন্য যদি কিছু ব্যয় করে থাকেন তাহলে সেটা খারাপ নয়। যাঁরা নিজের পরিবেশকে সুন্দর করতে জানে না তাঁরা দেশকে সুন্দর করবেন কি করে। প্রশাসনের কথা চিন্তা করতে গিয়ে প্রথমে আমাদের চিন্তা করতে হবে দীর্ঘদিন ধরে এই প্রশাসনের কতকগুলি গলদের কথা আমরা শুনে আসছি মাথাভারী প্রশাসন, অনেক বেশী লাল ফিতার বাঁধনের দৌরাত্ম সেগুলি কমেছে কিনা। মাথাভারী এ্যাডমিনিস্ট্রেসান, সমস্ত ক্ষমতা কেন্দ্রীভুত হয়ে আছে, না, ক্ষমতার বিকেন্দ্রীকরণ হয়েছে সেটা দেখতে হবে। এই সম্বন্ধে আমরা যদি আলোচনা করে দেখি তাহলে দেখতে পাব বিভিন্ন জেলা পর্য্যায়ে, ব্লক পর্য্যায়ে বিভিন্ন রকমের কমিটি করে দিয়ে এই ক্ষমতা অনেক পরিমাণে খর্ব করা হয়েছে এবং সেখানে সেই ক্ষমতা সাধারণ মানুষের পক্ষ থেকে বলার জন্য প্রতিনিধিদের উপর দেওয়া হয়েছে, ক্ষমতাকে কিছু কিছু নিশ্চয়ই বিকেন্দ্রীকরণ করা হয়েছে এবং এর ফলে যেসব কাজে নানাবিধ কারণে দেরী হত তা দ্রুত হচ্ছে। তা যদি হয় তাহলে এই সমালোচনা কেন?

এই সমালোচনা করতে গিয়ে এমন কথা বলা হয়েছে যা কাদা ছোঁড়াছুড়ির পর্য্যায়ে চলে গেছে। মাননীয় বিশ্বনাথবাবু কিছু গঠনমূলক সমালোচনা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি বিষয়ে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি বিভিন্ন জায়গায় ক্ষোভ কিছু দেখেছিলাম, ডব্লু, বি, জে, সি, এস এবং, ডব্লু, বি, সি, এস-এর মধ্যে যে ক্ষোভ ছিল এই দুটি একীকরণ করার ফলে আশা করি সেই ক্ষোভ মিটে যাবে, তবুও যদি তার মধ্যে কোন ভুল ত্রুটি থাকে তাহলে তা নিয়ে আলোচনা করে দেখতে হবে। আজকে আর একটা প্রস্তাব রাখছি টেকনোক্র্যাট ভার্সেস ব্যুরোক্র্যাটদের যে লড়াই চল্‌ছ সেই লড়াই যদি শুধু ক্ষমতার লড়াই হয়, আমি কোন একজন টেকনোক্র্যাটের সঙ্গে, কথা বলছিলাম, তিনি বললেন মুখ্যমন্ত্রী আমাদের পয়সা বাড়িয়ে দেওয়ার কথা বলেছেন সেটা আমাদের মূল দাবী নয়, আমাদের দাবী সম্মানের দাবী, আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে দাবী করছি এই ক্ষমতা কি টেকনোক্র্যাট কি ব্যুরো-ক্র্যাট সকলের হাত থেকে কেড়ে নিয়ে কি করে সাধারণ মানুষের হাতে ছড়িয়ে দেওয়া যায় তার চিন্তা করুন এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Bireswar Roy :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি দু-একটা কথা বলতে চাই। প্রশাসন সম্বন্ধে বলতে গেলে প্রথমেই আমার মনে পড়ে ১৯৬৭ সালের অবস্থা। ১৯৬৭ সাল থেকে ১৯৭০ পর্যন্ত পশ্চিমবঙ্গে জঙ্গলের রাজত্ব সৃষ্টি হয়েছিল, বর্তমান মন্ত্রীসভা সেই জঙ্গলের রাজত্ব থেকে পশ্চিমবাংলার জনসাধারণকে অব্যাহতি দিয়েছেন এবং পশ্চিম-বাংলাকে অগ্রগতির দিকে দৃঢ় পদক্ষেপে এগিয়ে নিয়ে যাচ্ছেন। আমি কয়েকটি প্রস্তাব এখানে রাখতে চাই। প্রথমেই যেটা বলতে চাই সেটা হচ্ছে ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের য আন্দোলন চলছে এই আন্দোলন আমি মনে করি সাধারণ মানুষের জীবন এবং প্রাণ নয়ে তাঁরা খেলা করছেন। আমি ডাক্তার এবং ইঞ্জিনীয়ারদের বলব তাঁরা যে বিশেষ নুযোগ সুবিধা ভোগ করছেন এর উপরও তাঁরা যেন সাধারণ মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খলা না করেন। তাঁরা যেন তাঁদের সিজ ওয়ার্ক তুলে নেন। এছাড়া আর একটা কথা আমি বলতে চাই সরকারী কর্মচারীদের সম্পর্কে জেলা স্তরে যে সমস্ত সরকারী কর্মচারী আছেন তাঁরা জনসাধারণের উপর দুর্ব্যবহার করেন যখন তাঁদের কাজকর্মের জন্য সরকারী অফিসে জনসাধারণ যায়। প্রকৃতপক্ষে মানুষের মত ব্যবহার তাঁরা পান না এবং ঘুষ না হলে তাঁরা কোন কাজ পান না। তাই আমি বলব সরকারকে দৃঢ় হস্তে যেন এই প্রশাসন ব্যবস্থাকে পরিচালনা করেন। জেলা স্তরে এবং সাব-ডিভিসনাল স্তরে যে সমস্ত অফিসার আছেন তাঁদের উপর যেন তীক্ষ্ণ নজর দেন। এছাড়া আমি মনে করি যে ফিসারী এবং ট্যাংক ইমপ্রুভমেন্ট ডিপার্টমেন্ট আলাদা আলাদাভাবে রাখার কোন দরকার নেই, কারণ, ট্যাংক ইমপ্রুভমেন্ট ডিপার্টমেন্টকে যদি ফিসারী ডিপার্টমেন্টের আওতায় আনা যায় তাহলে একই পারপাস সার্ভ হতে পারে। পুকুরগুলির যদি উন্নয়ন করা হয় তাহলে মাছের চাষ হতে পারে এবং জমিতেও জল দেওয়া সম্ভবপর হতে পারে। তাছাড়া সরকারী কর্মচারীদের যে সি,সি,আর, লেখা হয় তাঁদের উপরওয়ালার সঙ্গে যদি কোনরকম মতান্তর হয় তাহলে তাদের নিম্ন স্তরের কর্মচারীদের উপর গ্রাজ নিয়ে বিদ্বেষ মূলক মনোভাব নিয়ে সি,সি,আর'এ তাদের বিরুদ্ধে লেখা হয়। আমি মনে করি এই সি,সি,আর, লেখার জন্য বা তাদের রিপোর্ট তৈরী করার জন্য আলাদা একটা কমিটির উপর ভার দেওয়া উচিত যাতে নিরপেক্ষভাবে রিপোর্ট তৈরী করা সম্ভব হয়। এখানে দুর্নীতি সম্বন্ধে তিমিরবাবু যে কাদা ছোঁড়াছুড়ি করলেন সে সম্বন্ধে আমি বলতে চাই যখন যুক্তফ্রন্ট সরকার ছিল তখন স্বাস্থ্য বিভাগের মন্ত্রী ননী ভট্টাচার্য্য মহাশয়ের কাছে বালুরঘাট হাসপাতালে ঔষধ ভেজাল সম্পর্কে বলেছিলাম, কিন্তু তিনি তার কোন ব্যবস্থা গ্রহণ করেননি। কিন্তু আমাদের স্বাস্থ্যমন্ত্রী অজিতবাবুর কাছে কতকগুলি দুর্নীতির ব্যাপারে তাঁর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, তিনি সঙ্গে সঙ্গে তদন্ত করে দু'জন কর্মচারীকে বরখাস্ত করেছিলেন এবং বলিষ্ঠ পদক্ষেপে প্রশাসনকে দুর্নীতিমুক্ত করার জন্য চেষ্টা করেছিলেন। এই কয়টি কথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-25—4-35 p.m.]

**Shri Krishna Pada Roy :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি সাধারণ প্রশাসন খাতে ব্যয়বরাদ্দের সমর্থনে কিছু বলতে চাই। এই খাত সম্বন্ধে বলতে যেয়ে প্রথমেই তিমিরবাবুর বক্তব্য সম্বন্ধে কিছু বলব। তিনি সমালোচনা করতে যেয়ে যে কথা বলেছেন, তাতে আমার একটা কথা মনে হয়েছে। গাঁয়ের দিকে কিছু কিছু ডাক্তার আছেন যাঁরা চিকিৎসা করতে যেতে বাড়ীতে একটা—কম্পাউন্ড মিকচার রেখে দেন। রোগ পেটেরই হোক আর অন্য কিছুই হোক রুগী এলে এই মিকচার একটুখানি ঢেলে দেন। তিমিরবাবু এই বিধানসভায় আসার পরে, একটা কম্পাউন্ড স্পীচ তৈরী করে এনেছেন। বিষয়বস্তু যাই থাকনা কেন, গাঁয়ের ডাক্তার যেমন কম্পাউন্ড মিকচার ঢেলে দেন প্রয়োজন থাক আর নাইই থাক, তেমনি তিমিরবাবুও বলে যান। কম্পাউন্ড মিকচারে যেমন রোগ সারে না, তেমনি তিমিরবাবুর বক্তৃতা থেকে তেমনি আমরা গঠনমূলক কিছু পাই না। এটা স্বীকার করছি যে তিমিরবাবুদের কৃতিত্বে যুক্তফ্রন্টের আমলে সরকার পরিচালিত করার সময় তাঁরা প্রশাসনকে যেভাবে নষ্ট করে গেছেন, সেই ভাঙ্গা প্রশাসনকে এই সরকার ঠিক করে চালাচ্ছেন। একথা মুখে স্বীকার না করলেও তাঁরা এটা জানেন। সরকার আজকে এই শাসনকে সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে সচেষ্ট। তবে একটা কথা বলতেই হয়। আমাদের অভিজ্ঞতায় যা বুঝেছি যে পশ্চিমবাংলার মানুষ যে ব্যাপক ক্ষমতা দিয়ে এই প্রগতিশীল সরকার তৈরী করেছিল, সেই প্রগতিশীল সরকারের যতখানি দৃঢ়তার সঙ্গে এই প্রশাসনকে আমূল পরিবর্তন করার দরকার ছিল, আজকের সরকার-এর মুখ্যমন্ত্রী ততটা প্রয়োজন উপলব্ধি করে দৃঢ়তার সঙ্গে প্রশাসনিক কাঠামো পরিবর্তন করলেন না। আমরা জানি, বিধানসভার সদস্য হিসাবে পশ্চিমবঙ্গ সরকারের পরিকল্পনা কর্মসূচীর ব্যাপারে গ্রামের মানুষের কাছে বিভিন্ন স্তরের লোকের কাছে যাই, আমরা উপলব্ধি করি যে আজকের সরকার যে গতিতে, মন্ত্রীসভা যে গতিতে প্রশাসনকে এগিয়ে নিয়ে যেতে চান, পশ্চিমবাংলার মানুষের কাছে পৌঁছে দিতে চান, পশ্চিমবাংলার প্রশাসন সেই তালে তাল রেখে পা ফেলতে পারছে না। আমি আপনার মাধ্যমে আশা করবো, মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করব যে আরও কঠোর হস্তে, দৃঢ় হস্তে প্রশাসনকে দুর্নীতিমুক্ত করুন এবং প্রশাসনের ব্যাপারে যদি কোন ক্ষেত্র যদি অযোগ্য বলে প্রমাণিত হয়, তাহলে সেগুলি দূর করুন। সুষ্ঠু প্রশাসনযন্ত্র রাখবেন এবং পশ্চিম-বাংলার নির্বাচনের আগে বা পরে যারা দুর্নীতির প্রশ্রয় দিয়েছে, সেগুলি দূর করে সুষ্ঠু প্রশাসন বাস্তবায়িত করে মানুষের জন্য যোগ্য এবং দক্ষ প্রশাসন ব্যবস্থা করুন।

**Shri Subrata Mukherjee :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি আজকে এই বিধানসভায় জনপ্রিয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন খাতে যে ব্যয়বরাদ্দ চেয়েছেন, তাতে আমি সানন্দে অনুমতি দিচ্ছি। আজকে পশ্চিমবাংলার সমস্ত জনসাধারণ একমত হয়েছে এই ব্যাপারে যে রায় মন্ত্রীসভা পশ্চিম-বঙ্গে দক্ষ এবং পরিচ্ছন্ন সুষ্ঠু প্রশাসন ব্যবস্থা কায়েম করতে বদ্ধপরিকর। যখন এই মন্ত্রীসভা পরিচ্ছন্ন প্রশাসন-ব্যবস্থা কায়েম করতে বদ্ধপরিকর, আজকে বেদনার সঙ্গে বলতে হয় যে কিছু কিছু সরকারী অফিসার-- সকলে নয়, রায় মন্ত্রীসভার বলিষ্ঠ পদক্ষেপ বানচাল করার চেষ্টা করছেন। উদাহরণস্বরূপ বলতে পারি যে কাটোয়ার মহকুমা শাসক প্রত্যক্ষ রাজনীতিতে জড়িয়ে পড়েছেন। এটা অত্যন্ত বেদনার কথা, লজ্জার কথা, কাটোয়ার এক নম্বর ব্লকে যখন কৃষি প্রদর্শনীর ব্যবস্থা হয়, তখন তা উদ্বোধন করবার জন্য গ্রামসেবকরা এ,ই,ও'রা আমার কাছে অনুরোধ করে, তখন এই প্রস্তাব করা হয়েছিল যে কৃষিমন্ত্রী মহাশয়কে অনুরোধ করা হবে এই প্রদর্শনী উদ্বোধন করবার জন্য। যখন এই কথা হয়, তখন বি,ডি,ও'কে মহকুমা শাসক জানান যে তাঁর পারমিশন ছাড়া মন্ত্রীকে নিয়ে যাওয়া চলে না। এই মহকুমা শাসক প্রকাশ্যে রায় মন্ত্রীসভার বিরোধীতা করছেন এবং বিভিন্ন ষড়যন্ত্রে তিনি জড়িয়ে পড়ছেন। তিনি বলছেন যে পশ্চিমবাংলায় ডিমোক্রেসী নাই ব্যুরোক্রেসী চলছে।

মাননীয় স্পীকার স্যার, অত্যন্ত বেদনার কথা-- পশ্চিমবঙ্গের জনপ্রিয় মুখ্যমন্ত্রী যখন বারবার বলছেন চালকলের মালিক যারা চালকল বন্ধ করে রেখেছে-- তারা দেশের শত্রু, মানুষের শত্রু, আর যারা ধানচাল সংগ্রহে বাধা দিচ্ছে তারাও শত্রু, সেই রকম একজন চালকলের মালিক মিসায় গ্রেপ্তার হয়েছিল। সেই চালকলের মালিককে একটা সিনেমার লাইসেন্স দেবার জন্য জেলা শাসকের কাছে তিনি সুপারিস করে নোট পাঠিয়েছেন। আপনি স্যার, অবাক হয়ে যাবেন আমাদের মুখ্যমন্ত্রী যখন বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে বারবার বলছেন যে চালকলের মালিক যারা মিল বন্ধ করে রেখেছে ও সংগ্রহে বাধা দিচ্ছে, তারা সমাজের শত্রু, তখন এইরকম একজন চালকলের মালিককে সেই সরকারী আমলা পুরস্কার দেবার ব্যবস্থা করেছেন। তাহলে কি আমি এই বিধানসভায় দাঁড়িয়ে আমাদের জনপ্রিয় মুখ্য-মন্ত্রীকে জিজ্ঞাসা করতে পারি না যে এই মহকুমা শাসক রায় মন্ত্রীসভাকে বিপদে ফেলবার ষড়যন্ত্র করছে, চক্রান্ত করছে?

মঙ্গলকোটের বিধানসভার সদস্য জ্যোতির্ময় মজুমদার তিনি এখন এখানে নাই, এবং কেতুগ্রাম কেন্দ্রের সদস্য প্রভাকর মণ্ডল-- তাঁদের বিরুদ্ধে দাঁড়িয়ে এই মহকুমা শাসক ওপেনলি প্রকাশ্যভাবে তাঁদের চরিত্র হননের চেষ্টা করছেন। আপনি মাননীয় স্পীকার স্যার, শুনলে অবাক হয়ে যাবেন আমার কাছে কাটোয়া থেকে এক ভদ্রলোক এসেছেন তিনি আমায় বললেন এই মহকুমা শাসক সম্পর্কে। তিনি একটী ব্যক্তিগত কাজে নয় ঐ মহকুমা শাসকের কাছে গিয়েছিলেন। কাটোয়ার দু-নম্বর ব্লক ডেভেলপমেন্ট কমিটির সদস্য তিনি। জনসাধারণের একটি কাজ নিয়ে সেখানে গিয়েছিলেন। তিনি যখন মহকুমা শাসকের কাছে গিয়েছিলেন, তখন কয়েকজন সি, পি, এম, যুবক একটা শোভাযাত্রা বের করে। একটা শব্দ শুনে ভদ্রলোক মহকুমা শাসককে জিজ্ঞাসা করলেন ওটা কিসের আওয়াজ? তখন উত্তরে মহকুমা শাসক তাঁকে বললেন আপনাদের হয়েছে কী? আরো অনেক আছে। আমি ক্ষোভের সঙ্গে জানাচ্ছি আপনি যদি তাকে হাজির করে না দিতে পারেন, আমি তাকে এখানে হাজির করে দিতে রাজী। এটা স্যার, একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। এই ধরনের সরকারী কর্মচারী, আমলা অনেক আছে, যারা, বিভিন্ন জায়গায় লুকিয়ে আছে এবং এই রায় মন্ত্রীসভার বিরুদ্ধে চক্রান্ত করে যাচ্ছে। এই রায় মন্ত্রীসভাকে দুর্বল করে ফেলবার চেষ্টা করছে। আমি স্যার, আপনার মারফৎ জানিয়ে দিতে চাই সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রীসভা বলিষ্ঠ পদক্ষেপে পশ্চিমবাংলার মানুষের দুঃখকষ্ট লাঘব করবার জন্য যেভাবে এগিয়ে চলেছে, সেই চলার পথে যদি কোন সরকারী অফিসার ও আমলা বাধা দেন বা বাধা দেবার কোনরকম চেষ্টা করেন, তাহলে পশ্চিমবঙ্গের জাগ্রত জনতা তৈয়ার আছে, গণতান্ত্রিক উপায়ে তার মোকাবেলা করবেন।

আপনি জানেন স্যার, আমাদের জনপ্রিয় মুখ্যমন্ত্রী প্রত্যেকটী জায়গায় কমিটি করে দিয়েছেন এবং প্রত্যেকটী কমিটীতে জনপ্রতিনিধি রেখেছেন। এর আগে যতগুলি কংগ্রেসী মন্ত্রীসভা হয়েছে, এই প্রথম মুখ্যমন্ত্রী এই নজীর সৃষ্টি করেছেন। বার বার তিনি আঙ্গুল দিয়ে দেখিয়ে দিয়েছেন জনপ্রতিনিধিরা যেসব কমিটীর সঙ্গে থেকে কাজ করছেন, সেই কাজে যারা বাধা দেবে বা তাঁদের কাজকে যারা বানচাল করবার ষড়যন্ত্র করবে, জনস্বার্থে আমরা তার মোকাবেলা করতে প্রস্তুত। এই কথা কয়টী বলে আমার বক্তব্য শেষ করছি। "জয়হিন্দ"।।

**Shri Satya Ghosal :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কিছু বলতে উঠে একটু সংকোচ বোধ করছি সাত্তার সাহেবকে দেখে। আমরা যদি কিছু বলি উনি তখন বলে উঠবেন সি, পি, আই হচ্ছে, দজ্জাল বৌ, তাকে নিয়ে ঘর করা চলবে না। কিন্তু আমি বলি সাত্তার সাহেব নিশ্চয়ই গল্পের সেই খাণ্ডার শাশুড়ীর কথা জানেন। বৌ কিছু করতে গেলে শ্বাশুড়ী তাকে বাধা দেন। বাড়ীতে একদিন এক ভিখারী এসেছে, ভিক্ষা চাইছে, তখন বৌ বললে, না বাছা ভিক্ষা দিতে পারবো না। তমি চলে যাও। হাতে অনেক কাজ আছে। ভিখারী যখন

চলে যাচ্ছে শ্বাশুড়ীর সঙ্গে পথে দেখা। শ্বাশুড়ী বল্লেন, কি ভিখারী, তুমি ভিক্ষে না নি ফিরে যাচ্ছ কেন? ভিখারী বললে, বৌ বলেছে ভিক্ষে দিতে পারবো না। তখন শ্বাশুড় ভিখারীকে বল্লে, এসো আমার সঙ্গে কে তোমাকে ভিক্ষে দিতে পারবে না বলেছে? ভিখার যখন বাড়ীতে গেল, তখন শ্বাশুড়ী বললেন যাও বাছা ভিক্ষে আমি দেব না। তখন ভিখার বললে তাহলে আমাকে ডাকলেন কেন ভিক্ষে নিতে? তখন শ্বাশুড়ী বললে বৌ ভিক্ষে দেবার কে? আমি হচ্ছি বাড়ীর গিন্নী, ও হচ্ছে কিনা বাড়ীর বৌ। কাজেই সাত্তার সাহে বলবেন দজ্জাল বৌকে রেখেছি। আর সুনীতিবাবু আরো একটু এগিয়ে গিন্নীর ভূমিক পালন করতে এসেছেন।

[4-35—4-45 p.m.]

সাধারণ প্রশাসন খাতে আমাদের পার্টির পক্ষ থেকে মাননীয় বিশ্বনাথবাবু বেশীর ভা দিক নিয়েই আলোচনা করেছেন। আমি সেইজন্য একটা দিক বলবো। এই ব্যাপা যে আমরা খুব বেশী গুরুত্ব দিই না তার প্রমানাবলি এই যে সাধারণ প্রশাসন-এর ব্যাপা আমরা এখানে কি খুব বেশী ভাবনা চিন্তা করছি? কেন্দ্রে অবশ্য ফোর্ড ফাউন্ডেসান-এ তরফ থেকে চেষ্টা হয়েছে। ডাঃ এ্যাপলোবি একটা সংস্কার-এর রিপোর্ট দিয়েছিলেন প্রথম লোকসভার ৯ম কমিটি তারা একটা রিপোর্ট দিয়েছে, তার উপর হনুমান্তিয়া কমিটি রিপোর্ট-এর কথা আমরা শুনেছি। আমরা সান্তারাম কমিটির রিপোর্টের কথা শুনেছি কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে দেখুন। পশ্চিমবাংলায় আমরা এরূপ কিছু দেখিনি। স্বাধীনতার আগে ১৯৪৪-৪৫ সালে রাউলট্ সাহেবের একটা রিপোর্ট আছে। সেই রিপোর্টের আগে পর্য্যন্ত পশ্চিমবাংলায় শাসন সংস্কারের ব্যাপারে খুব বেশী কিছু হয়েছে বলে আমার জান নেই। যখন মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন তখন ঐ বিষয়ে কিছু থাকলে তিনি বলবেন। এই রাউলট সাহেব কি বলেছিলেন? স্বাধীনতার আগে তখন আমাদের দেশে রাজস্ব আদায় হতো সম্ভবত ৩৪ কোটি টাকার মত। এখন কত হয়? সম্ভবত তার প্রায় কুড়ি থেকে তিরিশ গুণ। শুধু তাই নয় সরকার এখন কি করছেন? অনেক জিনিষ তারা রাষ্ট্রায়ত্ত করেছেন, সরকারি ক্ষেত্রে অনেক শিল্প বাণিজ্য করেছেন। অনেকগুলি পঞ্চবার্ষিকী পরিকল্পনার কাজ হয়েছে। চার চারটা পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হয়েছে। পঞ্চম পরিকল্পন শুরু হয়েছে। কিছু এত টাকা যে বাজেটে, এত উন্নয়নমুখি কাজের যে কর্মসূচী নেওয় হয়েছে প্রশাসন কি তার উপযুক্ত হয়েছে সেটা আমি ভাবতে বলি। যেমন ধরুণ আমি ভাবছিলাম যে এই পরিবর্তন করতে গেলে আমরা দেখবো কতগুলি ক্ষেত্রে কি হয়েছে। যেমন ধরুণ বাজেট এস্টিমেট দেখবো। বাজেট এস্টিমেটের কথা আমি আগের বারে সাধারণ প্রশাসন খাতে বলবার সময় বলেছি যে এটা পারফরমেন্স-- বাজেট। এবারে অবশ্য দেখছি সেই পারফরমেন্স বাজেট রূপে উপস্থিত করবার চেষ্টা হয়েছে। সেইজন এবার একটু অন্য কথা বলি। শুধু এটাই কি যথেষ্ট? পৃথিবীর সমস্ত উন্নয়নশীল দেশে বাজেট রচনা করার পদ্ধতি কি এই রকম? না এই পদ্ধতি পুরানো আমলের। যাতে প্রত্যেক জনসাধারণ বুঝতে পারে— যেমন আমি যতদূর জানি, এমন কি ব্রহ্মদেশ, এমন কি সদ্য স্বাধিনতাপ্রাপ্ত মিশর সেখানেও নূতন কায়দায় বাজেট উপস্থিত করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে কায়দায় বাজেট তৈরী করা এটা কোন কমিউনিষ্ট প্রদ্ধতি নয়। কোন সমাজ তান্ত্রিক দেশের পদ্ধতি নয়। এটা সুপারিশ করেছেন রাষ্ট্রসংঘ। আমি সেই বইয়ের নাম বলছি। বইটির নাম হলো,

A Manual for Economic Foundation and classification for Governmental transactions.

অর্থাৎ সরকারের কাজ কিভাবে কম হবে, তার খরচ খরচা কিভাবে হবে, রীতিমতন একটা বিবরণ দেওয়া হয়েছে। এই জিনিষ রাষ্ট্রসংঘ সুপারিশ করেছেন। এই কায়দা আমাদের দেশের বাজেট তৈরী হতে পারে না? এবং এই কায়দায় যদি তৈরী হয় তাহলে সে বাজেট কি জনমুখী হয় না? অথচ আমাদের এখানে সে চেষ্টা করা হয়নি। আমি জানি না অর্থমন্ত্রী মহাশয়, সে রকম ধারনা বা কোন চেষ্টা করবেন কি না প্রশাসন খাতে যে কথা আমি বলতে চাই যা মাননীয় বিশ্বনাথবাবু বলেছেন তা বাদ দিয়ে তা থেকে

শুরু করতে গেলে এরূপ একটা জায়গা থেকেই শুরু করা ভালো যেমন আমেরিকান কংগ্রেসের একটা ভাষণ থেকে আমি শুরু করি। অন্য জায়গা থেকে বললে অনেক অসুবিধা আছে। কাজেই আমেরিকান কংগ্রেসের ভাষণ থেকে শুরু করা ভালো। সেখানে একটা কথা আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে,

A Goverment without good management is a house build on sand.

অর্থাৎ ভালো গভর্ণমেন্ট হলেই হয় না, ভালো গভর্ণমেন্ট মাইনাস ভালো ম্যানেজমেন্ট সেটা হলো বালীর তৈরী করা প্রাসাদ। যা ধ্বসে যেতে পারে। সেইজন্য ভালো গভর্ণমেন্টের সঙ্গে দরকার হলো ভালো ম্যানেজমেন্ট---ভালো পরিচালনা। অর্থাৎ ভালো এ্যাড-মিনিষ্ট্রেশান ভালো প্রশাসক। এখন এই ভালো কথাটাই আপেক্ষিক। নির্বিশেষে নির-বধিকাল শুধু ভালো বলে কোন কিছু নেই। আজকে যেটা ভালো কালচের পরিবর্ত্তিত পরিস্থিতিতে সেটা হয়তো খারাপ হয়ে যেতে পারে। সেই জন্য ভালো বলতে কি বুঝি সেটা একটু ভাবা দরকার। আমাদের ধারনা আছে মাথার উপর যদি দক্ষ প্রশাসক থাকেন তাহলে ব্যাপারটা খুব ভাল হয়। কিন্তু তাতো নয় ফজলি আম খেতে ভালো তাই বলে ফজলি আম খেয়ে কি বলবো ফজলেতের আম নিয়ে এস? তা বলবো না, বরং বলবো খারাপ হলে যে নূতন বাজার থেকে কিছু আতা কিনে নিয়ে এস তো খেয়ে দেখা যাক। সেই জন্য ভালো বললে কিছু বোঝা যায় না, দক্ষ বললেই সব বোঝা যায় না। আমি যেটা ভাবতে বলছি যে ভালোটা কি দৃষ্টিভঙ্গীতে বিচার হবে। প্রশাসন যারা চালাচ্ছেন---যাঁরা চালাচ্ছেন তাঁদের একটা দৃষ্টিভঙ্গী থাকে৷ তাঁরা কিভাবে দেশকে চালিয়ে নিয়ে যাবেন বা কিভাবে দেশকে নিয়ে যেতে চান তার উপর ভালো প্রশাসক তৈরী হয়। যেমন ধরুন ইংরাজরা যখন এ দেশে এসেছিল তখন ইংরাজদের উদ্দেশ্য কি ছিল? এ দেশকে শাসন শোষণ করা। এদেশের সম্পদ যত বেশী সম্ভব লুন্ঠন করা এবং পারলে সে শোষণ এবং শাসনকে স্থায়ী করা, পারলে চিরস্থায়ী করা। সেই জন্য তার মতন এ্যাড-মিনিষ্ট্রেশান, তাঁর মতন সারভিস তারা তৈরি করতো।

যে সারভিসের নাম হল আই, সি, এস। ইণ্ডিয়ান সিভিল সারভিসকে আমি বলতে পারি ইণ্ডিয়ান সেলেশ্চেয়াল সারভিস---ভারতের স্বর্গীয় সারভিস অর্থাৎ যারা হেস্তেন বর্ণ জেনারেল ক্লাইভরা যে সাম্রাজ্য প্রতিষ্ঠ) করেছিলেন এই দেশে চান্স ইরেকটেড জব চার্ণকের এই শহরে এবং আমাদের সেই চান্স ইরেকটেড সিভিলিয়ানরা তার সভ্যতা এবং তার শাসন এবং শোষণকে যাতে চিরস্থায়ী করে রাখতে পারেন তার স্বর্গীয় সারভিস। সেই জন্য তারা তৈয়ারী করেছিলেন। একটা ষ্টীল ফ্রেম একটা ইস্পাতের কাঠিন্য যার প্রধান কথা, দৃঢ়তা ছিল যার প্রধান কথা এবং ল এ্যাণ্ড অর্ডার ছিল যার প্রধান কথা। এখন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ল এ্যাণ্ড অর্ডার সম্পর্কে বার্ণাড শয়ের একটা সুবিখ্যাত উক্তি আছে। বাঘে যখন মানুষ মারে মানুষ নাম দেয় হিংস্র পশু। আর মানুষ যখন বাঘ মারে তখন তার নাম দেয় স্পোর্টস, শিকার, খেলা। সেই জন্য ল এ্যাণ্ড অর্ডারকে ঠিক সেইভাবে ইংরাজরা দেখতো। তাদের সাম্রাজ্য টিকে থাকতে যা সহায়ক তা ল এ্যাণ্ড অর্ডার এবং সেই জন্য তৈরী হয়েছে আই, সি, এস'রা। তারা চালাতো সাশন এবং তাদেরকে আমরা প্রশংসা করতাম। আজও হাঠে-বাজারে গল্প চালু আছে যে আই, সি, এস'রা খুব দক্ষ লো, আই, সি, এস'দের নিন্দে করার কোন ব্যাপার নেই, তারা খুব ভাল লোক এবং দেখুন তারা এত ভালো ১৯৪৭ সালে দেশ স্বাধীন হওয়ার পর যখন দেশকে লুন্ঠন করবার ব্যাপার নেই, দেশকে কারো কাছ থেকে আড়াল করবার ব্যাপার নেই, তখনও দেখুন এই রকম স্বর্গীয় সারভিসের ইমেজ গড়া হয়েছে। আই, সি, এস, আমাদের দেশে রয়েছে এবং ইণ্ডিয়ান এ্যাডমিনিষ্ট্রেটিভ সারভিসকে আমরা ঠিক তেমনি-ভাবেই পুষছি এবং তাকে আমরা ঠিক তেমনি সর্বগুণান্বিত বলে ঘোষণা করে চলেছি। সেই রকম একটা বিশ্বাস আমাদের মধ্যে আছে। শুধু তাই নয় এই আই, সি, এস, কি রকম ব্যাপার। আই, সি, এস, সেক্রেটারি এখানে। আমি বেশি কিছু বলতে পারি না, এই দ্বন্ধে যেতে চাই না আমি অন্য কথা জিজ্ঞাসা করবো। এই আই, সি, এস'রা তখনকার দিনে সেক্রেটারী হতেন। কারণ ঈ ইংরাজরা আমাদের বিশ্বাস করতো না। এই

আই, সি, এস'রা ইংরাজ লাটের প্রতিনিধি হিসাবে শাসন করতেন, পলিসি তৈরী করতেন--তারা তখন পলিসি মেকার। এখন পলিসি তৈরী করবার জন্য কেবিনেট আছে, মন্ত্রি-মহাশয় আছেন। তাহলে সেক্রেটারীর দরকারটা কি? আমার মনে হয় আই, এ, এস, না হয়ে সেক্রেটারীর ব্যাপারটা তো রিডানড্যান্ট। কারণ, আজ তো পলিসি তৈরী করবার জন্য সেক্রেটারীর দরকার হয় না। অবশ্য আমি জানি এদের দক্ষতা সম্বন্ধে অনেক গল্প বাজারে চালু আছে। একজন আই, এ, এস, বাবার এম, এ, পাশ ছেলে ছুটির দরখাস্ত লিখেছে অসুখ করেছে বলে ছুটি। আই, এ, এস বাবা দেখে বললেন, তোরা কি লেখাপড়া শিখেছিস, দরখাস্তই হয় নি, এর কোন ফর্মই হয় নি, দরখাস্তে উইথ রেফারেন্স টু মাই ইলনেস ডেটেড এত না থাকলে তো ফর্মই হয় না। আই, এ, এস, দক্ষতা বলতে সেই রকম বোঝায় উইথ রেফারেন্স টু মাই ইলনেস ডেটেড এত। এমনি অসুখ বললে কিচ্ছু বোঝা যায় না। কাজেই আই, ই, এস দক্ষতা ব্যাপারটি আমি যতদূর জানি, আমি অবশ্য খুব বেশি জানি না, সরকারের ব্যাপার সম্পর্কে ধারণা নেই, তবে আমি যতদূর জানি এই সমস্ত কাজ কি সেক্রেটারীকে নিজেকে করতে হয়। আমি যতদূর জানি এ তো একজন ক্লার্ক করেন। হয়তো একজন আপার ডিভিসান ক্লার্ক তিনি নামলেন এবং তিনি এই কাজ করলেন এবং একজন আপার ডিভিসান ক্লার্ক তিনি যদি এই কাজ করেন তাহলে তার নাম কি হয়-- ডিলিং এ্যাসিসটেন্ট। তিনি এই কাজ করলেন। সেই কাজ আস্তে আস্তে উপরে চলে গেলো তার হেড এ্যাসিসটেন্টের কাছে। সেখান থেকে সেই কাজ চলে গেলো এ্যাসিসটেন্ট সেক্রেটারী এবং ডেপুটী সেক্রেটারীর কাছে। সেখান থেকে ঘুরে ঘুরে চললো। এই রকম ধাপে ধাপে উপরে উঠতে আরম্ভ করলো। ঠিক যেমন সূর্য্যের চারিদিকে পৃথিবী ঘোরে ঠিক তেমনি সেক্রেটারীর চারদিকে এরা ঘুরতে লাগলো। উপরে এবং উঁচুতে ঘুরে ঘুরে যাওয়ার পর ফাইল নোট হতে হতে নীচে নামতে আরম্ভ করলো এবং নীচে নেমে এসে নীচের তলায় এলো এবং নীচুর তলা থেকে আবার উপর তলায় গেলো অর্থাৎ ঠিক যাকে বলে 'এন' টাইপ। একবার উপরে উঠলাম, নীচেয় নামলাম আবার উপরে উঠলাম। 'এন' টাইপ এ্যাডিমিনিস্ট্রেসান। এর একমাত্র কাজ হচ্ছে কাজকে বিলম্বিত করা, টাইম কনজিউম করা এবং কিছুটা সময় বিলম্বিত করা। এখন এই বিলম্বিত করার জন্য একজন আই, এ, এস, সেক্রেটারী হওয়া দরকার। অথবা কাজ করবার জন্য একটা কিছু দরকার। তখন আমি এও বুঝতাম, আপনার কাছে বলি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এলফিসটন সাহেব ডেকানের কমিশনারকে চিঠি লিখেছিলেন তোমার সম্পর্কে নালিশ শুনালাম,আই হ্যাভ হার্ড দ্যাট ইউ আর গেটিং ইনডিয়ানাইস্‌ড। তুমি ভারতীয় হয়ে যাচ্ছে এ্যান্ড ফর হেভেনস্ সেক্ ডু নট সিঙ্ক টু দেয়ার লেভেল। তাদের মতো নীচু স্তরে তুমি নেবো না। এখন কি তেমন কিছু দরকার আছে? এখন কি আই, এ, এস'কে বলবেন ফর হেভেনস্ সেক্ ডু নট সিঙ্ক টু দ্যাট লেভেল। ভারতীয় স্তরে নেবো না বা বাট ডু নট গেট ইনডিয়ানাইস্‌ড। অবশ্য ঠিকই ইন সো মেনি ওয়ার্ডস একথা কেউ বলে না। ঠিক এই জিনিষটা তো চালু হয়েছে। ইনডিয়ানাইজ তারা হয়তো ঠিক, কিন্তু তারা হয়তো ডোন্ট গেট পিপল ওয়াইজ হয় কিনা জানি না তাহলে হয়তো ভুল হয়ে যাবে অর্থাৎ বেশি জনগণের কাছে চলে যেও না। ডোন্ট সিঙ্ক টু দেয়ার লেভেল। তাদের স্তরে নেমে যেও না। তারা নীচে থাকবে, তুমি আই, এ, এস, উপরে। তোমাকে যদি তাদের দেখতে হয় ফাইলের ভিতর দিয়ে দেখো। ফাইলের চশমা পরে তাদের দেখো। তাদের স্তরে নেমে যেও না। সেই জন্য প্রশাসনে যদি সত্যিকার পরিবর্তন আনতে হয় তাহলে এই স্তর থেকে আমাদের সুরু করতে হবে।

[4-45—4-55 p.m.]

সেইজন্য ব্যাপারটি এই দৃষ্টিভঙ্গিতে দেখা উচিত নয়। ব্যাপারটি আমি এইভাবে দেখতে চাই। আমি একজন আই, সি, এস,-এর উদ্ধৃতি এখানে পড়ে দিচ্ছি। একজন আই, সি এস, লোক বলেছেন শ্রীঅশোক মিত্র মহাশয়--

"The first task in developing countries therefore consists in weaning away the administrative machinery from the concept of maintenance of law and order and firmly committing it to the concept of social and economic development."

এই কাজের জন্য আমাদের সরকারী প্রশাসনকে পরিচালিত করতে হবে। এই কাজ এদের দিয়ে হয় কিনা সেটা আজকে বিচার্যবিষয়। এবং বিচার করতে গিয়ে টেকনোক্রাট বা বুরোক্রাটদের মধ্যে দন্দের বিষয় নিয়ে বিচার করার বিষয় এটা নয়-- বিতর্কের বিষয়। সেই জন্য আমি কোন প্রগতিশীল লোকের নাম না বলে আমি একজন প্রতিক্রিয়াশীল লোকের কথা বলছি যার চেয়ে প্রতিক্রিয়াশীল লোকের কথা আমার জানা নেই-- তিনি হচ্ছে লর্ড কার্জন। তিনি নিজে বলেছেন এই সমস্ত লোকের বিষয়ে যে,

"No spark of imagination strikes upon their minds, no spark of inspiration springs from their breasts. If left to themselves they will be out to throttle all reforms."

ইভন কার্জন যদি এটা মনে করেন যে দে উইল বি আউট ফর্ম অল রিফর্ম। তাহলে আমরা কি মনে করি যে আমাদের দেশের যাবতীয় উন্নয়নমূলক কাজকর্মে তাদের মাথার উপর বসিয়ে রাখতে হবে? সুতরাং এই দিক থেকে আমি ভেবে দেখতে বলি। রাউলেট সাহেবের কথা বলছিলাম। ১৯৩৫ সালে তার রিফর্ম দেবার সময় সেই রাউলেট সাহেব বলেছিলেন ওরা সমস্ত রকম এ্যাডমিনিস্ট্রেসনের বিরোধী, এবং সমস্ত রকম রিফর্মের বিরোধী-- ওরা কোন রকম রিফর্ম চালু করতে চায় না। সুতরাং এটাও আপনাকে ভেবে দেখতে বলি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে ভাবতে বলবো এই ইস্ অব টেকনোক্রাট ও বুরোক্রাটদের ব্যাপারে। আজকে তো স্পেশ্যালাইজেসনের যুগ। এই স্পেশ্যালাইজেসনের যুগে আপনারা সেই দৃষ্টিভঙ্গিতে বিচার করে দেখবেন কিনা। সর্বস্তরে জেনারেলিস্ট বসিয়ে রাখবেন এবং তাদের উপর দিয়ে এ্যাডমিনিস্ট্রেসন চালাবেন এবং এই পরিচালনাকে সুস্থ বলে মনে করেন? আমি অবশ্য সুব্রতবাবুর সঙ্গে একমত-- সেদিন সুব্রতবাবু বলেছিলেন যে একজন ডাক্তার বা এক ইঞ্জিনীয়ার সেক্রেটারী হয়ে গেলে কোন বুরোক্র্যাসী ভেঙ্গে যায় না। সত্যই এইরকম ভাবে বুরোক্র্যাসী ভেঙ্গে যায় না এবং তার সঙ্গে সঙ্গে আমি তাঁকে অনুরোধ করবো এটা বুঝতে সেই লজিক যে কনভার্স ইজ নট ট্রু-- ঐভাবে ভাঙ্গা যায় না এটা যেমন ঠিক তেমনি এটা তো ঠিক যে বুরোক্রাটদের বিরুদ্ধে কিছু না বলে তাদের গায়ে আঘাত না করে বুরোক্রাটদের উপর ডিপেন্ড করলে বুরোক্র্যাসী ভাঙ্গা যায় না। সুতরাং এটাও ভাবতে হবে যে বুরোক্র্যাসী ভাঙ্গবার জন্য যেমন এটা নয়, তেমনি এটাও ঠিক নয়। আজকে এই দৃষ্টিভঙ্গীতে বিচার করার দরকার আছে বলে মনে করি এবং সঙ্গে সঙ্গে আমি বলবো যে এই যে এ্যাডমিনিস্ট্রেটিভ মেসিনারী যা এগেনেস্ট অল রিফর্ম তার উপর যারা বসে আছেন এ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসের লোক তাদের বদলে দেওয়া দরকার। এটা আমি বলছি বলে নয়, আমি আর একজন এমন লোকের নাম বলতে পারি যে লোকের নামে আপনারা কেউ আপত্তি করবেন না। তিনি হলেন পন্ডিত জওহরলাল নেহেরু। তিনি কি বলছেন,

"Neither the lawyer, nor the clerical scholar, nor the businessmen with his limited outlook can solve our problem, only science can successfully be applied to solve the country's social and economic problems. I am more and more convinced that the task can only be done by the scientists and engineers."

তিনি বলছেন আই এ্যাম মোর এ্যান্ড মোর কনভিন্সড। এবং যদি সেই ব্যাপারে তিনি কনভিনিয়েন্ট হয়ে থাকেন তাহলে এটা না করার কি প্রশ্ন থাকতে পারে? তাহলে কি এটা মর্যাদার লড়াইয়ের প্রশ্ন। সেই জন্য আমি মনে করি এই জিনিষটা আমাদের চিন্তা করা দরকার। তিনি বলেছেন টাস্ক ক্যান বি ডান বাই সাইনটিস্ট এ্যান্ড ইঞ্জিনীয়ার। ফাংসন্যাল ডিপার্টমেন্টতে জেনারেলিস্টদের বাতিল করে স্পেশ্যালিস্ট বা এক্সপার্টদের নিয়োগ করার কথা আমাদের ভেবে দেখতে হবে এবং সরকারকে তার জন্য এগিয়ে আসতে হবে। কারণ, এ দায়িত্ব তাদের সর্বাগ্রে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন একটা চায়ের দোকানে বা ফুটপাতে কিংবা রাস্তার ধারে মাতলামি করা দেখে অনেকে তার থেকে শিখে থাকে-- আমার আপত্তি নেই। অবদুতের ২৪টি গুণ ছিল-- কাক চিল, শকুন ইত্যাদি গুণ ছিল- তাহলে সেখান থেকে যদি কেউ তা শিখে যান আমার কোন আপত্তি নেই।

কিন্তু মার্কসবাদের একজন তাত্বিক নেতা তাঁর নাম হোল লেলিন— তাঁর শিক্ষা হোল এই যে যেখানে অবিচার, যেখানে অত্যাচার, যেখানে অনাচার সেখানে কথা বলতে পারাটাই হোল একজন প্রকৃত বিপ্লবীর ধর্ম। তিনি সে যে শ্রেণীরই হোক যে স্তরের হোক। এটা বুর্জুয়া বা পেটি বুর্জুয়ার তত্ব নয়। অবিচার যদি এখানে হয়ে থাকে তাহলে তার বিরুদ্ধে কথা বলাটাই হচ্ছে প্রকৃত বিপ্লবী প্রকৃত গণতন্ত্রকামীর ধর্ম। আমি সেই ধারাতে কথা বলি এবং যারা সত্যি সত্যিই পলেটারিষ্ট সাজছেন তারা কি এটা করতে পারতেন না? তাতে হয়তো ওঁরা সন্তুষ্ট হতে পারতেন না। আজকে সেখানেই আমার দুঃখ।

আমি ওবলাইজ করতে পারলাম না। কিন্তু এটা বুঝতেই হবে ম্যাসিভ আন্ডারটেকিং চলছে দেশে এবং এই প্ল্যান এবং পারফরমেন্সের মধ্যে যে বিরাট ফাঁক, বিরাট গ্যাপ হাঁ করে রয়েছে, এই ফাঁক কিছুতেই আমরা ভরাট করতে পারব না, যদি না এই জিনিস দূর করতে পারি-- এই টপ হেভি, পট বেলিড এ্যাডমিনিস্ট্রেসন আপনাদের মাথার উপরে বসে রয়েছে। এই এ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসের আই. এ. এস. লোকেরা বসে রয়েছে মাথার উপরে তাদের যোগ্যতা থাক অথবা না থাক, এটাকে আমাদের ভাঙ্গতেই হবে। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে ভেবে দেখতে বলব আজকে এই জিনিস সম্ভব, এই নতুন করে সদ্য স্বাধীন শৃঙ্খলামুক্ত দেশে? এখানকার আদিগন্ত ধানের শীষে, এখানকার অনর্গল চিমনির ধোঁয়ায় যে জীবনের জয় গর্ব ঘোষণা, এখানকার মানুষ বহু দুঃখ কষ্টের ভিতর দিয়ে মাটিতে হতাশা রক্তের দাগ মুছে ফেলে সমস্ত রকম পুরানো প্রাচীন ভগ্নস্তূপ ভেঙ্গে ফেলে যে নূতন মহাকাব্য রচনা করছে, যেখানে মানুষের অঙ্গুলী নির্দেশে এই সম্ভাবনা সৃষ্টি হয়েছে সেখানে সরে যাবে নদী, টলে পড়বে পাহাড়, মরুভূমির বুকে ফুলে ফুলে জেগে উঠবে সবুজ উদ্যান-- এই যে স্বপ্ন আমরা সবাই মিলে দেখছি সেই স্বপ্ন কি মুষ্টিমেয় কয়েকজন আই. এ. এস.-এর কাজ, অধ্যক্ষ মহাশয়, সেই স্বপ্ন কি মুষ্টিমেয় কয়েকজন বুরোক্রাটের কাজ, না হাজার হাজার প্রযুক্তি বিদ, হাজার হাজার টেকনিসিয়্যান, হাজার হাজার বৈজ্ঞানিক তার জায়গায় ছুটে এগিয়ে আসবেন-- দেশকে গড়ে তুলবার জন্য আমরা সবাই যে স্বপ্ন দেখি তা এই নতুন ভারতবর্ষে সুগন্ধি ধূপের ধোঁয়ায় এর অভিষেক হবে, না একে জাগাবে চক্রের ঘর্ঘর, একে জাগাবে কারখানার ভেঁপু? সেই নূতন কালের জাগরণ যারা আনবেন তারা হলেন ভারতবর্ষের প্রযুক্তিবিদ। সেই জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব রাইট ম্যান ইন দি রাইট পোষ্ট, যথাযোগ পদে তাদের বসিয়ে দিন, এটা মর্যাদার কোন ব্যাপার নয়, এই দৃষ্টিভঙ্গীতে বিচার করুন এটা টেকনোক্রাট বুরোক্রাটদের লড়াইয়ের আকারে নয়, সমস্যার সমাধান আকারে এই দৃষ্টিভঙ্গীতে দেখা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অন্য আর একটি কথা বলব। এটা আমাদের ভাবতে হবে এই রাশি রাশি রেফারেন্স টু দি ফাইন্যান্স ডিপার্টমেন্ট-- এটা কাজের পথে খুবই অসুবিধাজনক হচ্ছে। ইংরাজ আমলে রোলান্ড সাহেব বলেছিলেন,

There were no less than 26 thousand references to the Finance Department.

কল্পনা করুন ২৬ হাজার রেফারেন্স তখন ছিল। আজকে তাহলে কত হবে? এটা বোধ হয় ৬২ হাজার, না হয় ৬২ লক্ষ হবে। ফাইন্যান্স ডিপার্টমেন্টের এই যে বুহ, এই বুহ থেকে বেরবার রাস্তাটিকে কি আমরা ভেঙ্গে দিতে পারব? আমরা শুনেছি কেন্দ্রীয় ফাইন্যান্স ডিপার্টমেন্ট থেকে ক্ষমতা কেড়ে নেবার কথা ওঠায় দেশমুখ সাহেব পদত্যাগ করবার কথা বলেছিলেন। এখানে কি সরকার ভাববেন, ফাইন্যান্স ডিপার্টমেন্টের কবল থেকে ডিপার্টমেন্টগুলিকে উদ্ধার করবেন? মন্ত্রীসভার ডিপার্টমেন্টগুলির উপর এমন ক্ষমতা থাকবে তারা যেন ফাইন্যান্স ডিপার্টমেন্টের উর্দ্ধে যেতে পারেন, তা নাহলে সমস্ত জিনিস নষ্ট হয়ে যাবে সেখানে গিয়ে আটকে যাবে। সাংঘাতিক ব্যাপার ফাইন্যান্স ডিপার্টমেন্টের সামান্য একজন কেরানীর ইচ্ছায় এমনও সম্ভব হতে পারে বিরাট মন্ত্রীর সমস্ত কলম বন্ধ হয়ে গেল, তিনি কোন কাজ করতে পারলেন না। সেখানে কে বড় হল— রথ বড় হল না পথ বড় হল, না মূর্তি বড়-- কে বড় হল বোঝা খুব মুস্কিল হয়ে গেল। সুতরাং এই জিনিস আজকে ভাঙ্গতে পারব না, এর প্রতিকারের জন্য কোন ব্যবস্থা করতে পারব না— কিন্তু একদিন তো আসছে এই যে অচলায়তন দেশের সামনে তৈরী হয়েছে, দেশের

মানুষ একে ভাঙ্গাবার জন্য অগ্রসর হবেন এবং এই কাজ করবার জন্য এগিয়ে যেতে চাইবেন। সেই জন্য আমি এখানে কয়েকটি মাত্র সুপারিশ রাখতে চাইছি, এবং সেটা আপনার মাধ্যমে মন্ত্রীসভার বিবেচনার জন্য পেশ করছি। এক নং হচ্ছে টেকনিক্যাল, সায়েনটিফিক এন্ড স্পেশালিষ্ট পারসোনেলদের পার্টিসিপেট করতে দেওয়া উচিত ডাইরেক্টলি ইন পলিসি ফরমুলেসন। দু নং হচ্ছে,

All post in functional areas, whether in the field or in the headquarters, should be staffed by the members of the corresponding functional services.

৩নং হচ্ছে,

There should be clearly defined scheme for the middle and higher levels in each functional area.

৪নং হচ্ছে হেডকোয়াটারস পোষ্টগুলি খুব মূল্যবান ফিল্ড পোষ্টের চেয়ে, এই ভুল ধারণা ভেঙ্গে দিতে হবে। এটা আমি বলছি বলে নয়, এই সুপারিশ মার্কিন কংগ্রেস থেকে প্রেসিডেন্ট রুজভেল্ট নিজে বলেছিলেন হেডকোয়াটারস বাড়ে না, তারা ফাঁপে, দে ডু নট গ্রো বাট দে সোয়েল— এই ফেঁপে যাওয়া বন্ধ করতে গেলে অন্ততঃ এইটা করা উচিত যাতে করে হেডকোয়ার্টার পোষ্ট প্রাইজ পোষ্ট কোথাও যেন না হয়। অবশ্য এই প্রশ্ন উঠবে তাহলে আই, এ, এস,-রা যাবেন কোথায়? আমি বলব হ্যাঁ, আই, এ, এস,-দের জন্য ফাংশনাল ফিল্ড কিছু কিছু খুঁজে বের করুন। যেমন ধরুন তাদের জন্য ল্যান্ড রেভিনিউ এ্যাডমিনিষ্ট্রেসন করতে পারেন, ম্যাজিষ্ট্রেরিয়্যাল ফাংসান করতে পারেন তারা, অন্যান্য যেসব রেগুলেটিং ওয়ার্ক আছে সেটা তারা করতে পারেন, এই কায়দায় করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই কাজ এমন কি পাকিস্তানে পর্যন্ত হয়েছে, তারাও সেখানে এই সার্ভিসগুলি করতে পেরেছে। তারা সারা দেশে এ্যামালগ্যামেট করে দিয়েছে এবং তারা এই জিনিস ভেঙ্গে দিতে পেরেছে, আর আমাদের দেশে এটা পারব না, এর কোন যুক্তি নেই। কারণ, এই যদি আমরা না করি তাহলে প্রকল্প খাতে উন্নয়নের সঙ্গে প্রশাসনের যে ফাঁক— যে কথা আমি প্রথমেই বলেছিলাম সেই ফাঁক রয়েই যাবে। সেই জন্য আমি বলছি এটা আপনারা করুন। আর একটি কথা বলছি ফাইন্যান্স দপ্তরের কর্তৃত্ব কমান।

A scheme of delegation of financial powers to be introduced in the State departments.

এই কাজগুলি করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অন্যান্য বিষয়ে আর দু-একটি কথা বলব। এই কাজগুলি যেভাবে করা হয় তার পদ্ধতিকে কি আমরা বদলাতে পারব না? আমরা জানি কেরানীকুলের চ্যাপম্যান্স ম্যানুয়্যাল দীর্ঘদিন ধরে পড়ে আছে, তাকে কি বদলাবার কোনরকম উপায় হবে না? আজও কি সেই আইন চলবে? একজন লোয়ার ডিভিসন ক্লার্ককে অন্ততঃ পক্ষে দৈনিক ৫টি ফাইলে নোট দিতে হবে, তা না দিলে তার বিরুদ্ধে ষ্টেপ নেওয়া যাবে এবং সে যে ৫টি ফাইলে নোট দিল তার অফিসার কাজ না করেন তাহলে তার জন্য কিছু করা যাবে না, এই জিনিস কি বদলাতে পারব না?

[4-55—5-05 p.m.]

আজও কি আমরা ঐ এ্যাকাউনটেন্ট-জেনারেলের অফিসের যে চক্রব্যূহ সেই চক্রব্যূহ থেকে বেরিয়ে আসার পথ বার করতে পারবো না? সেখানে প্রবেশের পথ থাকবে আর নির্গমনের পথ থাকবে না? একটা পেনসন কেস যদি একবার এ, জি, বি,-র ফাইলে ঢুকে যায়— আজকে গুরুপদবাবুকে বলছিলাম যে, এক ভদ্রলোক ১৯৬৪ সালে রিটায়ার করেছেন কিন্তু আজ ১৯৭৪ সাল হয়ে গেল, তিনি সেখানেই পড়ে রয়েছেন। আজও তার প্যারলে মুক্তি হল না। আমার একটা গল্প মনে পড়ে গেল। এই সভার প্রাচীন সদস্য ডাঃ জ্যোতিষ ঘোষ গল্প বলতেন যে, জেলখানা থেকে ছুটি চেয়েছি, বাবার মৃত্যুশয্যা বলে দরখাস্ত করেছি, ৩ মাস বাদে যখন অর্ডার এল তখন বাবা মারা গেছেন। তখন জেলখানা থেকে চিঠি লিখলেন পোষ্টপন্ড ফাদারস ডেথ। গভর্ণমেন্ট কনসিডারিং লিভ। এও প্রায় সেই রকম

অবস্থা পোষ্টপন্ড ডেথ, কেননা এ, জি, বি, কনসিডারিং পেনসান। এই জিনিষ চলতে পারে? সেজন্য একটা কিছু করা দরকার। যাই হোক আমার সময় বেশী নেই, বাতী জ্বেলে দিয়েছে। তবে আমি এই কথা বলে শেষ করতে চাই যে সমস্ত বক্তব্যটাকে সাত্তার সাহেব ঐ দজ্জাল শাশুড়ীর মত নাকচ না করে দিয়ে এবং বাড়ীর গিন্নী হিসাবে সকল ভাল ভাল কথা বলার একচেটিয়া রাইট না রেখে এবং শ্রদ্ধেয় অজয়দা যদি আমাকে ক্ষমা করেন— সেদিন অজয়দা বলেছিলেন যে তামাক সেজে দিলাম ছোট ভাইকে দেখতে কিন্তু ছোট ভাই খোল নলচে দুই পাল্টে দিল। আমি অজয়দাকে বলছি না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় আরো অনেকে বড় আছেন তাদের বলছি যে, তাকেতো পাঠালাম মেয়ে দেখতে কিন্তু মেয়ে পছন্দ হওয়াতে তিনি নিজেই বিয়ে করে ফেললেন। এই রকম ঘটনা ঘটে। কাজেই সাত্তার সাহেব একটু বিবেচনা করে দেখবেন এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে বলছি যে আপনারা আমার এই বক্তব্যগুলি একটু বিবেচনা করে দেখবেন এবং দেখে যদি এগুলি করতে পারেন তাহলে আমি সুখী হব। আশা করি আপনারা এই পথে নুতন করে শাসনব্যবস্থাকে পরিচালিত করতে পারবেন দেশের অগ্রগতি এবং কল্যাণের সঙ্গে খাপ খাইয়ে। কারণ, প্রশাসন তলোয়ারের খাপ নয় যে সব সময় মাপ মেনে চলবে। জড় পদার্থ তলোয়ারের খাপ সে তার মাপ মেনে চলে। কিন্তু প্রশাসন সংশ্লিষ্ট আছে মানুষের সঙ্গে। সেটা জড় পদার্থর তলোয়ারের মত ভরে দেওয়া যায় না। তাকে গতিশীল করতে হয়, সঞ্চরণশীল করতে, তাকে সৃষ্টি-শীল করতে হয়। এই পথে আপনারা অগ্রসর হবেন এই কামনা করছি। যদি হতে পারেন তাহলে আমি সুখী হব, তা নাহলে দুঃখীত।

**Shri Kashinath Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসনের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে আমি অন্তর দিয়ে অমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখেছি ১৯৬৭ সাল থেকে ১৯৭০ সালের ইতিহাস। সেই ইতিহাসে হচ্ছে সাধারণ প্রশাসন, যেটা একেবারে চুলোয় গিয়েছিল, নষ্ট হয়ে গিয়েছিল। আজকে সেই প্রশাসনকে একটা কাঠামোর মধ্যে নিয়ে আসতে এই সরকারকে প্রচুর পরিশ্রম করতে হচ্ছে। আজকে যে প্রশাসনযন্ত্র মাত্র কয়েক বছরে নষ্ট হয়ে গিয়েছিল এবং সেটা নষ্ট হয়ে গিয়েছিল কেন আমাদের মাননীয় বন্ধু আর, এস, পি,-র সদস্যরা জানেন। আমি নিজে জানি, বাঁকুড়া জেলায় মেডিক্যাল কলেজের প্রশাসনযন্ত্রকে ননীবাবু যখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তখন কিভাবে ধ্বংস করেছিলেন এবং আপনাদের রাজত্বে কায়েম করেছিলেন। বাঁকুড়া জেলার গোটা প্রশাসনকে কিভাবে নষ্ট করেছিলেন সেটা আমি জানি। সে কথা বলে আর লাভ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে কয়েকটি কথা বলতে চাই। আজকে এই সরকার যখন প্রশাসনযন্ত্রকে সুস্থ পরিবেশের মাধ্যমে নিয়ে যাবার চেষ্টা করছে তখন আমি বাঁকুড়া জেলার বিভিন্ন দাবী সম্পর্কে কয়েকটা কথা এখানে রাখতে চাই। আপনি জানেন যে বাঁকুড়া জেলার খাতরা অঞ্চল সেখানে ৭।৮ লক্ষ আদিবাসী বাস করে সেটাকে আমরা সাঁউটিয়া বলি। এটাকে বহুদিন ধরে সাব-ডিভিসান করার কথা ছিল। কিন্তু আজ পর্যন্ত সেটা কার্য্যকরী হয়নি। এছাড়া অঙ্গা যেটা বাঁকুড়া জেলার বড় ব্লক, সে ব্লকে ১৬টি অঞ্চল আছে— সেই ১৬টি অঞ্চল একটি ব্লকের মধ্যে আছে। যেটা আমরা বলেছিলাম যে আর একটি ব্লক করা উচিৎ কিন্তু সেটাও কিন্তু এখনও হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে আমাদের এখানে কয়েকজন বক্তা বলেছেন যে, মেদিনীপুরের লোকসংখ্যা হচ্ছে ৫৬ লক্ষ। মধ্য আরবের মিশর ছাড়া কোন দেশে এত লোক সংখ্যা নেই। আবার দেখতে পাই, ২৪-পরগণা, যার লোকসংখ্যা হচ্ছে ৮৩ লক্ষ, যেটা হচ্ছে প্রায় সুইডেনের লোকসংখ্যার সমতুল্য। আজকে দেখতে পাই এই দুটি জেলার বিভক্তিকরণের কোন চেষ্টা এখন পর্যন্ত হচ্ছে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এইভাবে যদি আমাদের এ্যাডমিনিস্ট্রেশন চলতে দেওয়া যায় তাহলে আমাদের প্রশাসনযন্ত্র যে ঢিলে হবে তার একটা ছবি আমরা দেখতে পাচ্ছি। আমার বিশ্বাস আছে, আশা আছি যারা এই প্রশাসনযন্ত্র চালাচ্ছে, তাদের বিশেষ নজর

দেওয়া একান্ত দরকার। এইছাড়া সব চেয়ে বড় যে জিনিষটা, সেটা হচ্ছে প্রশাসনযন্ত্র যারা চালনা করছে---আই, এ, এস, অফিসাররা যেমন পরিচালনা করছেন, আজকে তার সঙ্গে আমরা দেখতে পাই ডবলিউ, বি, সি, এস, অফিসারের সঙ্গে ডেপুটি ম্যাজিস্ট্রেটরা আছেন, তারাও পরিচালনা করছেন, সেখানে যে গ্রুপ রয়েছে, সেখানে শীর্ষ স্থানীয় গ্রুপ কিছু প্রমোশন পাচ্ছে, এছাড়া সেখানে প্রমোশনের সংখ্যা হয়ে দাঁড়িয়েছে শেষ পর্যন্ত ৩৪টি এবং বর্ত্তমানে যেটা করেছেন যে ডবলিউ, বি, জে, সি, এস, থেকে সাব-ডেপুটি তার সঙ্গে আজকে এই ডবলিউ, বি, সি, এস,-এর অন্তর্ভূক্ত গ্রুপে নিয়ে যাওয়া হচ্ছে যার ফলে এখন দাঁড়িয়েছে প্রায় ১৫৭১ সংখ্যা, এই যে ৩৪টি পোস্ট, এই ৩৪টি পোস্টের মধ্যে যারা প্রকৃত গ্রামবাংলার সেবা করছে, সেই এস, ডি, ও, বলুন বা ডেপুটি ম্যাজিস্ট্রেট বলুন, তাদের সম্বন্ধে যেন মনে সরকারের একটা বৈষম্য রয়ে গেছে। এটা দুর করা দরকার। যার ফলে আজকে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন ডিপার্টমেন্টে কলহ এবং সেই কলহ যে আগামীদিনে এদের মধ্যে আসতে পারে সেই জন্য এই বিষয়ে সরকারের চিন্তা করার দরকার আছে। এই গ্রুপ, ডবলিউ, বি, সি, এস,-এর অন্তর্ভূক্ত যারা আছে তাদের একটা কাঠামোতে নিয়ে যাওয়া দরকার। আমরা দেখতে পাই এদের কিছু সংখ্যাকে কমার্শিয়্যাল অফিসে গ্রেড ওয়ানের মধ্যে নিয়ে যাওয়া হয়। কিছুটা নিয়ে যাওয়া হয় এ্যাসিস্ট্যান্ট লেবার কমিশনার-এর মধ্যে এবং এদের গ্রুপ বি যেটা ডবলিউ, বি, সি, এস,---যার মধ্যে ডেপুটি সুপারিন্টেণ্ডেন্ট অব পুলিশ থেকে এ্যাডিশন্যাল এস, পি, ১২ বছরের মধ্যে হয়ে যায়, কিন্তু যারা ডেপুটি ম্যাজিস্ট্রেট থাকেন তাদের বেলায় কিন্তু পার্থ্যক্য আছে। সি গ্রুপে দেখা যায় ডবলিউ, জে, সি, এস,-কে আমাদের সরকার উপর দিকে নিয়ে গেছেন, তারা প্রমোশন পাচ্ছে। কিন্তু যারা আজকে ডেপুটি ম্যাজিস্ট্রেট আছেন তাদের ক্ষেত্রে কিন্তু একটা বৈষম্য রয়ে গেছে। আর একটা বিষয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে আই, এ, এস,-এ যখন পরীক্ষা হয় সেখানে সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইব্‌স-এর মধ্যে একটা কোটা আছে, কিন্তু ডবলিউ, বি, সি, এস,-এর মধ্যে সিডিউল্ড কাস্ট এবং ট্রাইব্‌স-এর জন্য কোন কোটা নেই। সেখানে বয়ঃসীমা নির্ধারণ করা হয় কিন্তু এখানে বয়স সীমা নির্ধারণ করা হয়নি। সুতরাং এই সিডিউল্ড কাস্ট এবং ট্রাইব্‌সদের জন্য চিন্তা করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অন্ততঃ প্রশাসনযন্ত্রকে এই সব কার্য্যে সুস্থ কাঠামো এবং নূতন রূপ দেবার যে প্রচেষ্টা চলছে, এই প্রচেষ্টাকে আন্তরিকতার সঙ্গে ধন্যবাদ জানাই এবং আগামীদিনে এই গ্রামবাংলার প্রশাসনকে যদি আমরা দৃঢ় করতে পারি তাহলে গ্রামবাংলার সাবিক উন্নয়ন হতে পারে। তাই আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে এই দাবী জানালাম।

[5-05—5-15 p.m.]

**Shri Aftabuddin Mondal** :

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সাধারণ প্রশাসন খাতে যে ব্যয়বরাদ্দ দাবী করা হয়েছে আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে বলতে চাই বন্ধু তিমিরবাবু কখনও কখনও যে সমস্ত বিরূপ মন্তব্য এবং অশ্লীল মন্তব্য করেছেন তাঁর কয়েকটি কথার ছোটট্ করে উত্তর দিচ্ছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৬৭-৬৮ এবং ১৯৬৯-৭০ এই সময়ের মধ্যে পর্যান্ত মাননীয় তিমিরবাবু বাংলাদেশে রাজত্ব করেছেন এবং ১৯৭২ সালের পর থেকে সিদ্ধার্থ রায়ের নেতৃত্বে সরকার প্রতিষ্ঠিত হয়েছে। এই দুই সরকারের দুটো ছবিকে দুই হাতে তুলে রাখলে প্রমাণিত হয়ে যাবে যে তাঁর কথা তাঁকেই কতখানি ব্যঙ্গ করছে। আমরা জানি যারা এক সময় এই ভোট ভূয়া হয়েছে বলে বিধানসভায় আসতেন না, তারাই গত বাংলাবন্ধের সময় বলেছিলেন বাংলার জনসাধারণ সবাই ভোট দিলেন কংগ্রেসকে, তারা কি দিল? অতএব বাংলাবন্ধ কর। এই সমস্ত জিনিস তাদের কথা থেকে শোনা যায়। আমরা জানি কয়েকটি বৈপ্লবিক চিন্তাধারা, কয়েকটি বৈপ্লবিক কাজের কথা পশ্চিমবঙ্গ সরকার ১৯৭২ সালে সিদ্ধার্থরায়ের নেতৃত্বে গঠিত হবার পরে চিন্তা করেছেন এবং পরিবর্ত্তন এনেছেন, সেটাকে অস্বীকার করে কোন লাভ নেই। আজকে

ভুলতে পারি কেমন করে এথোরার গ্রাম থেকে আরম্ভ করে বর্ধমানের সাঁইবাড়ি পর্যন্ত কিংবা কয়লাখনি অঞ্চলে যখন শ্রমিক খুন হয়, সেখানে থেকে বেরিয়ে এসে আজকে ১৯৭২-৭৩ সালে দাঁড়িয়ে যদি বলি এখনও জঙ্গলের রাজত্বে বাস করছি তাহলে কিন্তু আমার মনে হয় তিমিরবাবুর আর যাই থাকুক তাঁর মেন্টাল ব্যালেন্স আছে কিনা এই বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সবে মাত্র আমরা জঙ্গলের রাজত্ব থেকে মুক্তি পেয়েছি। আজকে আমাদের সেই জন্য একটা নতুন দৃষ্টিভঙ্গী নিতে হবে। আর একটা জিনিষ যা পশ্চিমবঙ্গে ২৬ বছরে কোন সরকার করতে পারেনি, অতীতের সরকার এবং যুক্তফ্রন্ট কেউ যেটা করে যায়নি, আমাদের এই সরকার সিদ্ধার্থ রায়ের নেতৃত্বে তাই করেছে কর্মচারীদের ডি, এ,-র ক্ষেত্রে। ডি. এ, ডিস্ট্রিবিউশন একটা নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে নিয়ে সমস্ত কর্মচারীদের ক্ষেত্রে এক রকম করা হয়েছে। এর আগে কেউ এটা করে দিয়ে যায়নি। এ ব্যাপারে আমাদের সরকার কোন রকম প্রভেদ রাখেননি।

আর একটা জিনিষ স্বীকার করতে হয় সেটা হচ্ছে এই সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে পশ্চিমবাংলায় কমিউনাল রায়ট বন্ধ হয়ে গিয়েছে। আমি পশ্চিমবাংলার বিধানসভায় দাঁড়িয়ে পরিষ্কার বলতে পারি তিমিরবাবুকে, তিনি যে এত সমালোচনা করছেন, তাঁদের আমলেও কমিউনাল রায়ট হয়েছিল। ১৯৭২ সালে সিদ্ধার্থশংকর রায়ের মন্ত্রীসভা হওয়ার পর থেকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলায় কোথাও কেউ কমিউনাল রায়টের ইঙ্গিতও দেখতে পার্নান।

তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে যুক্তফ্রন্ট সরকার শ্রমিক এবং কৃষকের রাজত্ব প্রতিষ্ঠা করার নাম করে পশ্চিমবাংলার বুকে বহু শিল্পকে রুগ্ন এবং অনেক শিল্পকে বন্ধ করে দিয়েছিলেন, যার ফলে ১ লক্ষ ৬০ হাজার শ্রমিক বেকার হয়ে গিয়েছিল। আমাদের এই সরকার গঠীত হওয়ার পর সেই রুগ্ন শিল্পগুলি এবং বন্ধ শিল্পগুলি তাঁরা আবার খুলে দিয়েছেন এবং সেই সব শ্রমিকদের আবার তাদের কাজ ফিরিয়ে দিয়েছেন। এটা কি আজকে তিমিরবাবু অস্বীকার করতে পারেন; না, পারেন না, তাই তিনি এগুলি এভয়েড করে গিয়েছেন। এগুলি বললে যে নিজেদের পায়েই কুঠারাঘাত করা হয়, তাই তিনি এদিক দিয়ে হাঁটতে চার্নান।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে একটা প্রবাদ আছে যে সরকারী চাকুরী পাওয়া খুব কঠিন, কিন্তু সরকারী চাকুরী যাওয়া আরো কঠিন। তাই রাইটারস বিলিডংস্-এ যারা একবার ঢোকেন তারা জীবনে আর বের হন না। যার ফলে সেখানে একটি ঘুঘুর বাসার সৃষ্টি হয়েছে, যারা বাংলাদেশের ভাগ্য নিয়ে ঐ রাইটারস বিল্ডিংস-এ বসে চক্রান্ত করছেন। সেখানে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে কো-অর্ডিনেশন কমিটি, ১২ই জুলাই কমিটি ইত্যাদি করা হয়েছে। তারা এই সরকারের প্রগতিশীল আইনগুলি ব্যর্থ করে দেবার জন্য চক্রান্ত করে। তাদের এই চক্রান্তকে ভেঙ্গে দেবার জন্য আজকে আপনার মাধ্যমে মুখ্য-মন্ত্রীকে অনুরোধ করব যে আপনি আজকে ঐ সার্ভিস কন্ডাক রুলসকে নতুন করে তৈরী করুন এবং এদের এখান থেকে সরিয়ে বাইরে পাঠিয়ে দিন, গ্রামবাংলায় পাঠিয়ে দিন।

একটা কথা আমার নিজের এলাকা সম্পর্কে একটু বলা দরকার। আমরা জানি মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে লোয়ার দামোদরের এই সমস্যা সারা পশ্চিমবাংলার সমস্যা। সেই সমস্যাকে মেটাবার জন্য গত বছর কাজ হয়েছে, এই বছরও কাজ হয়েছিল, কিন্তু এই ফাইনানসিয়াল ইয়ারে কাজ হচ্ছে না এবং আমাদের লোয়ার দামোদরের কাজুয়াতে স্লুইজ তৈরী করবার জন্য শুধু সিড ফাইলের জন্য আবেদন করেছি অথচ আজ এক বছর ধরে বেঙ্গল গভর্ণমেন্ট এবং সেন্ট্রাল গভর্ণমেন্টের মধ্যে চিঠি চলছে কোন কাজ হচ্ছে না। তাই অন্ততঃ এই দুটো সমস্যার যাতে তাড়াতাড়ি সমাধান হয় তার জন্য একটু চেষ্টা করবেন। সিড ফাইল বা আয়রন যাতে তাড়াতাড়ি পাওয়া যায় সেটা দেখবেন। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই বিষয়গুলি রাখলাম, তিনি যেন এই দিকে

একটু দৃষ্টি দেন; এই কয়টি কথা বলে এই ব্যয়বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ॥

**Shri Barid Baran Das** :

স্পীকার, স্যার. মাননীয় অর্থমন্ত্রী সাধারণ প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দের মঞ্জুরী চেয়েছেন, সেই ব্যয় বরাদ্দকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। আমাদের পি,ডি,এ,-র অন্যতম শরিক সি, পি, আই,-র অন্যতম সদস্য সত্যবাবু যে বক্তব্য রাখলেন সেটা আমি মন দিয়ে শুনলাম। তিনি হনুমান্তাইয়া কমিশনের কথা, লোকসভার নাইন্থ কমিটির রিপোর্টের কথা তুলে অতীতের যে জটিলতা প্রশাসন যন্ত্রের মধ্যে রয়েছে, সেই জট বর্তমানেও খুলছে না, এটা দেখালেন। আমরা জানি প্রশাসনের জট দীর্ঘ ২৬ বছর ধরে আমরা খুলতে পারছি না। পুরাতন কংগ্রেস সরকার পারেনি, ১৪ দলের যুক্তফ্রন্ট সরকার পারেন নি। সত্যবাবু বিজ্ঞ ব্যক্তি এবং তাঁর অত্যন্ত সুন্দর বক্তৃতা ১৯৬৭-৬৯ সালে যে জলে গিয়েছে তা আমরা বুঝতে পারছি বর্তমান প্রশাসন দেখে। কাজেই প্রশাসনের এই জট খুলতে সময় লাগবে।

এদিকে পৌছাতে একটু সময় লাগবে। আমাদের সরকার সেদিকে যাচ্ছেন। কিন্তু আজ আমরা প্রশাসনের গতানুগতিকতা থেকে মুক্ত হতে পারছি না। আমি আপনার কাছে ছোট একটা উদাহরণ দিচ্ছি সেটা কাউকে অপমান করার জন্য বলছি না। আমাদের দেশে যে সেই গতানুগতিকতা, ট্র্যাডিসান চলছে তার একটা ছোট প্রমাণ দিচ্ছি। মুখ্যমন্ত্রী তাঁর ব্যয় বরাদ্দ উৎথাপন করে যে বক্তব্য রেখেছেন তার একটা অংশের সঙ্গে ১৯৬৭ সালে তদানীন্তন মুখ্যমন্ত্রী শ্রীঅজয় মুখার্জির বক্তব্যের মিল খুঁজে পাচ্ছি। আমি দেখছি তিনি বলেছেন. বর্তমান সরকার সরকারী তহবিল থেকে প্রশাসনিক খাতে ব্যয় যথাসম্ভব সংঙ্কোচ করতে বিশেষ সচেষ্ট। এখানেও সেই কথা বলা হয়েছে বর্তমান সরকার সরকারী তহবিল থেকে ব্যয় সঙ্কোচ করতে সচেষ্ট। কতকগুলি ব্যয় অপরিহার্য্য দেশের প্রয়োজনে সুষ্ঠ প্রশাসনের প্রয়োজনে দেশের তাগিদে সরকারী কর্মচারীদের ব্যবস্থার জন্য এটা দরকার। এখানে এই বলে বলা আছে জাতীয় মিতব্যয়িতার প্রয়োজনে, করা হয়েছে। অর্থাৎ কয়েকটি লাইনের হেরফের, দাঁড়ি, কমার শুধু তফাৎ। নির্বাচনের মাধ্যমে লোকের পরিবর্তন হয়, কিন্তু প্রশাসন যন্ত্রের যদি কোন পরিবর্তন না হয় তাহলে কোন সমস্যার সমাধান হয় না। আমি বলছি না যে আমাদের সরকার কাজ করছেন না, কিন্তু ২৬ বছরের যে ট্র্যাডিসান আছে তার একটা ছোট উদাহরণ আপনার সামনে দিলাম। আমি তাই আপনার মাধ্যমে কমিউনিষ্ট পার্টির সত্যবাবুকে, শীশ মহম্মদ সাহেবকে কংগ্রেসী সদস্য হিসেবে বলছি যে আজ প্রশাসন থেকে সেই গতানুগতিকতাকে মুক্ত করার জন্য এ্যাডমিনিষ্ট্রেশান-এর প্রয়োজনে একটা এক্সপার্ট কমিটি গঠন করা উচিৎ। এই এক্সপার্ট কমিটি পশ্চিমবাংলার একটা নূতন প্রশাসন ব্যবস্থা নিয়ে আসবে যা সারা ভারতের কাছে অভিনন্দন পেতে পারে। তার বাধা কোথায়? ২৬ বছরের যে গতানুগতিকতা আছে তাকে যদি ভাঙ্গা যায় তাহলে প্রশাসন গণমুখী হবে। রাজ্যপালের ভাষণে আলোচনা প্রসঙ্গে বলেছিলাম যে প্রশাসনে উপযুক্ত ম্যানিং-এর প্রয়োজন আছে। আজ যে গতিশীলতা দেখছি তাকে বাস্তব রূপ দিতে গেলে ম্যানিং এ্যাডমিনিষ্ট্রেশান ইজ এ মাসট। আজ আমরা যে কমিউনিষ্ট পার্টির সোসালিসটিক প্যাটার্ন-এর কথা বলছি তাতে এমন লোক সমস্ত আবার নিয়ে আসতে হবে যে এ্যাডমিনিষ্ট্রেশান সার্ভিস-এর লোক হতে পারে, নাও হতে পারে। বহু জায়গায় প্রমাণ পাওয়া গেছে যে এ্যাডমিনিষ্ট্রেশান সার্ভিস-এর লোক না হয়েও কাজ ভাল হচ্ছে। মুখ্যমন্ত্রী পরিকল্পনাকে বাস্তবে রূপ দেবার জন্য প্ল্যানিং বোর্ড গঠন করেছেন। এটা অত্যন্ত বাস্তবধর্মী হয়েছে। আজকে প্রশাসনের স্বার্থে সার্ভিস রুলস্ পরিবর্তনের প্রয়োজন আছে। আমি সি, পি, আই,-এর সদস্যরা, শীশ মহম্মদ সাহেবরা বা সবাই আমরা রাজনীতি করি তাতে ভাল কাজ করলে প্রোমোসান আছে, খারাপ কাজ করলে ডিমোশান আছে এবং আরও খারাপ কাজ করলে ডিসচার্জ আছে। কিন্তু এ্যাডমিনিষ্ট্রেশান সার্ভিস-এ ইন রেয়ার কেসেস ডিসচার্জ আছে, ইন রেয়ার কেসেস ডিমোশান হতে দেখা যায়। আজ রাজনীতিতে বেনিফিট অফ ডাউট-এর কোন কথা নেই। কিন্তু এ্যাডমিনিষ্ট্রেটিভ'-এ এই

কথা আছে। অর্থাৎ হাজার অন্যায় করলেও সন্দেহের অবকাশে বহু দুর্নীতিগ্রস্ত অফিসার আজও প্রশাসনের মধ্যে আছে। তাই মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব একটা এ্যাডমিনিস্ট্রেটিভ কমিটি গঠন করে সরকারী বেসরকারী লোক নিয়ে করুন— তার মাধ্যমে দুর্নীতির অভিযোগগুলি তদন্ত করুন। আপনার কাছে দুর্নীতির অভিযোগ দায়ের কালে আপনি সরাসরি আপনার সাংগঠনিক শক্তি দিয়ে আপনি সেগুলির ব্যবস্থা করুন। মুখ্যমন্ত্রীর ভাষণ পড়তে পড়তে দেখলাম এক জায়গায় তিনি বলেছেন জেলা প্রশাসনকে চাঙ্গা করতে হবে এবং এর গুরুত্ব দিয়ে বলেছেন এটা আমাদের প্রধান হাতিয়ার হবে।

[5-15—5-25 p.m.]

আমি আপনার মাধ্যমে অনুরোধ করব আজকে ডিস্ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেসানে সিনিয়ার অফিসারদের পাঠাতে হবে জুনিয়ার অফিসারদের না পাঠিয়ে। আজকে জেলা প্রশাসন যদি বিরাট হাতিয়ার হয়ে থাকে, জেলা প্রশাসনের মাধ্যমে সেচ বিদ্যুৎ প্রভৃতি চারিদিকে যে কর্মযোগ্য সুরু হয়েছে তাতে সেখানে অভিজ্ঞ চিন্তাশীল প্রশাসকদের পাঠাতে হবে, জুনিয়ার অফিসারদের পাঠালে হবে না। আর একটা কথা আপনার মাধ্যমে রাখতে চাই সেটা হচ্ছে ট্রান্সফারের কথা। আজকে সরকারের অধীনে যাঁরা চাকরি করছেন তাঁদের কাছে ট্রান্সফার একটা শাস্তি বলে চিহ্নিত হয়েছে। সরকারী কাজে ট্রান্সফার হবে এতো জানার কথা। কিন্তু ট্রান্সফারটা এমন একটা পর্যায়ে নিয়ে গেছে যে রেগুলারিটি অব ট্রান্সফার নেই। যদি রেগুলারিটি অব ট্রান্সফার থাকত তাহলে সাধারণ নিয়ম অনুযায়ী একজন কর্মচারীকে এক জায়গা থেকে অন্য এক জায়গায় যেতে হত এবং এই ট্রান্সফার নিয়ে তদ্বির করতে দেখা যেত না। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে উঁচুতলায় যাঁরা আছেন এবং নিচু তলায় যে সমস্ত কর্মচারী আছেন তাঁদের মধ্যে বিরাট ডিফারেন্স রয়েছে, এই ডিফারেন্স কমিয়ে আনবার জন্য চেষ্টা করুন, এই সিসটেমকে সরিয়ে আনতেই হবে তলার লেভেলের কর্মচারীদের উৎসাহিত করার জন্য। সরকার এই সম্বন্ধে যদি নীতি ঘোষণা করেন তাহলে আমি বিশ্বাস করি প্রশাসন ব্যবস্থা আরো দ্রুততর হবে। আর একটা কথা বলি, যদিও অনেকবার এই সভায় আলোচিত হয়েছে তবুও আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, বিধানসভায় আমরা আজকে প্রশাসন খাতে ব্যয় বরাদ্দ মুখ্যমন্ত্রীর তহবিলে দিলাম। কিন্তু আগামী দিনে এই তহবিল থেকে যখন খরচ করতে যাবে তখন ফাইন্যান্স ডিপার্টমেন্ট তার উপর খবরদারী করবে। ফাইন্যান্স ডিপার্টমেন্ট যাতে খবরদারী করতে না পারে তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

পরিশেষে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এখানে রেখেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আগামী দিনে একটা দুর্নীতিমুক্ত প্রশাসনের আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sachinandan Sau** ·

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সাধারণ প্রশাসন খাতে মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু'একটা কথা বলতে চাই। আজকে খাদ্য সঙ্কট দেশ জর্জরিত এবং এই খাদ্য সঙ্কটের মোকাবেলা করার জন্য আমার সরকার যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করেছেন। কিন্তু আমরা দেখছি সেই যথাবিহিত ব্যবস্থা করা সত্বেও, আজি জানি আমার জেলায় কর্ডনিং করা সত্বেও কর্ডনিং চরম শৈথিল্যের জন্য সেখান থেকে যথেষ্ট চাল পাচার হয়ে যাচ্ছে। আজকে সেই কর্ডনিং দৃঢ় করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আমাদের সরকার যথেষ্ট উন্নয়নমূলক কাজ করে যাচ্ছেন। আজকে গ্রামে গ্রামে স্কুল, প্রতি গ্রামে পানীয় জলের ব্যবস্থা, চিকিৎসার জন্য স্বাস্থ্য কেন্দ্র, স্থাপন করেছেন। কৃষির উন্নতির জন্য ডিপ-টিউবওয়েল, স্যালো টিউবওয়েল, রিভার লিফ্‌ট পাম্প ইরিগেশান-এর ব্যবস্থা করেছেন এইরকম নানা উন্নয়নমূলক কাজ করে চলেছেন। কিন্তু আমরা লক্ষ্য করেছি যারা নিচু-তলার কর্মচারী কিংবা উপরতলার কর্মচারী সরকারের অধীনে কাজ করছেন সেই

কর্মচারীরা ঠিক ঠিকভাবে কাজ করছেন না। যেখানে আমরা পরিষ্কারভাবে বর্গাদার উচ্ছেদের বিরুদ্ধে আইন করেছি, যেখানে সরকার পরিষ্কারভাবে ঘোষণা করেছেন পুলিশ বর্গাদারদের সাহায্য করবে সেখানে আমরা দেখতে পাচ্ছি জে,এল,আর,ও, ঠিক সময়ে কার্তিক মাসে বর্গাদারের কেস করেন না বলে কারা বর্গাদার কারা বর্গাদার নয়, জে,এল আর,ও, বলতে পারেন না, ফলে আমরা এম,এল,এ,-রা বর্গাদারদের পাশে দাঁড়াতে তাদের সাহায্য করতে পারি না। অথচ আমাদের সরকারের নীতি বর্গাদারদের পাশে দাঁড়ান। আমরা দেখেছি ডিপ-টিউবওয়েলের কাজ হয়ে গেছে, ইলেকট্রিফিকেশান হয়ে গেছে কিন্তু এনারজাইজ করা যায়নি। সেই ইলেকট্রিসিটি যদি আষাঢ় মাসে পাওয়া যেত তাহলে শ্রাবণ-ভাদ্র মাসে চাষীরা জল পেত, কিন্তু সেই ইলেকট্রিসিটি গেল আশ্বিন-কার্তিক মাসে। এই যে সরকারী কর্মচারীদের কাজে গাফিলতি, যেকথা অন্যান্য মাননীয় সদস্য বলেছেন, এই সম্পর্কে আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

এইদিকে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ আজকে পশ্চিমবঙ্গে যে দায়িত্ব তিনি নিয়েছেন এবং এই দায়িত্বকে রূপায়িত করবার জন্য তাঁর যে আন্তরিক প্রয়াস সেই প্রয়াসকে আজকে সরকারী কর্মচারীরা বিঘ্নিত করছে। আজকে গ্রামে যে বি, ডি, ও, অফিস রয়েছে, সেখানে পাশাপাশি খাদ্য দপ্তরের অফিস থাকতে পারে। খাদ্য দপ্তরের সার্কল্ ইন্সপেকটারের অফিস হতে পারে। আজকে খাদ্য দপ্তরের কোন ইন্সপেকটারের অফিস সব গ্রামে নাই। সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে এখনই ইন্সপেকটারের অফিস হওয়া উচিৎ। আজকে বীরভূম জেলায় উন্নয়নের যথেষ্ট কাজ হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রীর চেষ্টায়। দুবরাজপুরের জল সরবরাহ প্রকল্প-- আগে জলের জন্য গ্রীষ্মকালে ট্রাকে করে জল পৌঁছে দিতে হত। সেখানে আজকে জল সরবরাহ প্রকল্পের কাজ সুরু হয়েছে। দুবরাজপুরে মিউনিসিপ্যালিটি হওয়ার জন্য ক্যাবিনেট সিদ্ধান্ত নিয়েছেন দশ মাস আগে কিন্তু এখন পর্যন্ত তা কার্যকরী হল না, সেটা কার দোষে। আজকে আমাদের পরিষ্কারভাবে ভাবতে হবে এই ছোট ছোট হতাশা ছোট ছোট বিক্ষোভ থেকে আজকে নানারকম সমস্যার সৃষ্টি হচ্ছে। কাজেই এই সমস্ত ছোট ছোট সমস্যাগুলির দিকে দৃষ্টি দিতে হবে। আজকে আমরা জানি আমাদের লাভপুরে যখন বন্যা হয়েছিল আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় ছুটে গিয়েছিলেন নানুরে বিভিন্ন এলাকায় বন্যাক্লিষ্ট এলাকায় গিয়েছিলেন এবং সেখানে যে ঋণ মঞ্জুর করা হয়েছিল এখন পর্যন্ত সেই ঋণ মানুষের কাছে পৌঁছে দেওয়া হয়নি, সেটা কার অপরাধে? আজকে সরকারের প্রচেষ্টা এবং মুখ্যমন্ত্রীর প্রচেষ্টা এবং আন্তরিকতার অভাব নাই। কিন্তু সরকারী কর্মচারীদের অপদার্থতার জন্য কৃষি লোন যখন কৃষকদের কাছে পৌঁছান দরকার, কৃষিকাজ শেষ হওয়ার পর সেটা তাদের কাছে পোঁছায়। সারের অবস্থাও তাই। যেটুকু সার আছে তাও যথাসময়ে পোঁছায় না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সাধারণ প্রশাসন খাতে যে ব্যয় বরাদ্দের দাবী মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন, তাকে সমর্থন করে আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব যে গণতন্ত্রে আমরা বিশ্বাস করি সেখানে আমরা দেখি যে জেলার এ্যাডমিনিস্ট্রেশান চালায় ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং যেহেতু জেলা পরিষদ গঠিত হয়েছে এবং তার চেয়ার-ম্যানের হাতে দায়িত্ব দিয়ে প্রত্যেকটি জেলার প্রশাসন আপনি চালাতে পারেন এবং আমি সরকারের কাছে অনুরোধ করবো যে আপনি এই জেলাপরিষদের খাতে আরও দায়িত্ব দিন। কারণ, আজকে বি, ডি, ও, অফিসে কাজ বেড়ে গেছে। স্যার, ইলামবাজারে বি, ডি, ও, অফিসে কোন ফোন নাই। আমরা জানি আমাদের জেলায় ১৪টি থানা আছে কিন্তু আরও চারটি থানা করার প্রয়োজন আছে।

(এখানে লাল আলো জ্বলে উঠলো)

এই সব বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Jokhi Lal Mondal :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবী উপস্থিত করে আমি তার সমর্থনে কয়েকটি কথা বলছি। আমরা জানি অনেক বক্তা বলেছেন এই সম্ব বর্তমান যে শাসন কাঠামো আছে সেখানে আজ একটা কমিটি বসিয়ে এর পরিবর্তন ত দরকার। ইংরাজ আমল থেকে যে শাসন ব্যবস্থা আমরা পেয়েছি তার কোন পরিব আমরা করতে পারিনি। এর মধ্যে বহু গলদ রয়ে গেছে। ম্যাল-এ্যাডমিনিস্ট্রেশন দুর্ন ইত্যাদিতে পরিপূর্ণ। এটার পরিবর্তন খুবই দরকার। আর একটা কথা বলতে যে সরকারী কাজে অত্যধিক সময় লাগে। আমরা শুনি যে সরকারী কাজে বার ম বছর। এই দীর্ঘসূত্রতার জন্য সাধারণ কাজেও অনেক দেরী করিয়ে দেয়। এই দীর্ঘসূ যাতে দূর হয়, তার জন্য মুখ্যমন্ত্রীকে ভেবে দেখতে অনুরোধ করি। জনসাধারণের স সরকারী কর্মচারীদের যে ব্যবহার সেটা অত্যন্ত খারাপ এবং সেটা দিন দিন বেড়ে যাচ্ছে আমরা দেখেছি কোন বড় অফিসারের কাছে জনসাধারণ গেলে খুব ভাল ব্যবহার ত অনেক সময় পায় না। আজকে আমরা জনধসাধারণের মঙ্গলের জন্যই কাজ করছি কি অনেক সময় দেখা যায় যে এই অফিসারদের দোষে জনসাধারণের কোন মঙ্গল হয় এমন কি জেলা প্রতিনির্ধিদের সঙ্গেও অনেক অফিসার ভাল ব্যবহার করেন না। এ খুবই দুঃখের কথা।

[5-25—5-35 p.m.]

আমি জানি যে সময় ইংরাজ ছিল তখন তারা জনসাধারণের সঙ্গে ঔদ্ধত্যপূর্ণ ব্যবহ করত, সেই সময় আমাদের দেশে যে সরকার ছিল, তারা সাধারণ লোকের সঙ্গে ভ ব্যবহার করত না। আজকে আমাদের স্বাধীন দেশের সরকার, এখন সরকারী অফিস ও কর্মচারীদের সঙ্গে জনসাধারণের সমন্বয়সাধন করা দরকার, এবং সেই সমন্বয় হ করতে পারি তাহলে অনেক কিছু আমরা আশা করতে পারি।

আজকে গ্রামাঞ্চলে বি, ডি, ও'কে অনেক কাজ দিয়েছেন কিন্তু সেই অনুযায়ী তা ক্ষমতা দেওয়া হয়নি এবং তাকে যে ফান্ডের ব্যবস্থা দিয়েছেন তাও অত্যন্ত কম। এব অগ্নিকান্ড বা এইরূপ ধরণের কোন ঘটনা ঘটলে কোন কিছু কাজ করতে হলে এ ডি, ও-র পারমিশন দরকার হয়, ফলে সমস্যার আশু সমাধান হয় না। সেজন্য বি, ও-কে আরও বেশী ক্ষমতা দেওয়া দরকার।

বি, ডি, ও'কে অনেক জায়গায় ঘুরতে হয়, কিন্তু তারজন্য কোন জীপ গাড়ী দেও হয়নি। ফলে তাঁর কাজের খুব অসুবিধা হয়। সেজন্য প্রত্যেক বি, ডি, ও, অফিসে যা জীপ গাড়ী থাকে সেই রকম ব্যবস্থা দেওয়া দরকার। আমি আর বেশী কিছু বলবো এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**Shri Gobinda Chatterjee :**

মাননীয় স্পীকার মহাশয়, সাধারণ প্রশাসন খাতে আলোচনা প্রসঙ্গে আমি প্রথমে এক কথা বলতে চাই। প্রশাসন সংস্কারের প্রয়োজনীয়তা দীর্ঘদিন ধরে অনুভূত হচ্ছে। এ সভায় বিভিন্ন সদস্যরা বিভিন্নভাবে এই সম্বন্ধে তাঁরা ব্যক্ত করেছেন। আমাদের অনেকে এ সম্বন্ধে বলেছেন। স্বাধীনতা পাবার পর ২৬ বৎসর অতিক্রান্ত হয়েছে বটে এবং এ সরকার শাসনে আসার পরও দু-বৎসর পেরিয়ে গেছে কিন্তু এখনও পর্য্যন্ত প্রশাসন সংস্ক করার মোটামুটি রূপরেখা দেখতে পাইনি। এ সম্বন্ধে নূতন করে কমিটি বসানোর প্রয়োজ আছে বলে মনে করি না। কারণ, অতীতে বহু কমিটি হয়েছে। এ সম্বন্ধে কেন্দ্রীয় স্ত হনুমান্তিয়ার নেতৃত্বে এ্যাডমিনিস্ট্রেটিভ রিফরম কমিটি হয়েছিল, বিভিন্ন রিপোর্টও লে হয়েছে, কিন্তু আজ পর্য্যন্ত এ সম্বন্ধে কোন কিছু হয়নি। সুতরাং এই কমিটি বা কমিশনে সংখ্যা আর না বাড়িয়ে কমিটি রিপোর্টে যে পরামর্শ দিয়েছেন, সেগুলি ইমপ্লিমেন্ট ক প্রয়োজন হয়ে দাঁড়িয়েছে। এটা আমরা সকলেই জানি যে পশ্চিমবংগের প্রশাসন মাথাভা

অত্যন্ত বেশী আমলা নির্ভর, শাসনে আই, এ, এস'দের একাধিপত্য। অতীতে যে আই, সি, এস, ছিল, আজ আই, এ, এস'রা সেই স্থান নিয়েছে। আমার আই, এ, এস'দের বিরুদ্ধে কোন রাগ নাই। কারণ তাঁরা আই, এ, এস, পাশ করে কোন অন্যায় করেননি। এই যে আই, এ, এস, তাদের জন্য কোন স্পেলাশিল্ট কোর্স নাই। তারা জেনারেলিল্ট কোর্স পাশ করেছে এবং এই কোর্স পাশ করার পর তাদের প্রথমেই কি পোল্টে দেয়। যেখানে ফাংশনাল সার্ভিসে এক্সপার্টাইজের প্রয়োজন আছে, সেখানে শুধুমাত্র জেনারেলিস্টকে নিয়োগ করে প্রশাসনের কোন উন্নতি করতে পারবেন বলে আমি বিশ্বাস করি না। একথা বললে আজকে অনেকের মনে হবে আমি বুঝি ডাক্তার ও ইঞ্জিনীয়ার প্রসঙ্গে একথা বলছি এবং তাদের ধর্মঘটের সম্পর্কে কথা বলছি। আমি সে প্রসঙ্গ বাদ দিচ্ছি। আজকে যে রকম প্রয়োজন দেখা দিয়েছে, তাতে শুধু ডাক্তার এবং ইঞ্জিনীয়ার নয়, অন্যান্য সব বিভাগেও যেমন শিক্ষা বিভাগে, কারিগরিতে, কৃষিকার্য্যে, ইনডাস্ট্রিয়েল ম্যানেজমেন্টে, যেখানে বিজ্ঞান শিক্ষার প্রয়োজন আছে এবং এই রকম অভিজ্ঞতা যথেষ্ট আছে, সেই সমস্ত কোয়ালিফাইড ইঞ্জিনীয়ারকে উচ্চতম স্তরে আনা দরকার, এবং এই সংশ্লিষ্ট যে সমস্ত সংস্থা আছে, সেই সমস্ত ক্ষেত্রের কথা আমি বিশেষভাবে বলছি। আমাদের দেশে স্পেশালিস্ট এখনও তেমন গুরুত্ব পায়নি। কিন্তু পাশ্চাত্য দেশে বহুদিন পূর্ব থেকেই এই স্পেশালিস্টের কদর দেওয়া হচ্ছে। সেদিকে থেকে বিবেচনা করে স্পেশালিস্ট ট্রেনিং-এর দিকে দৃষ্টি দেওয়া প্রয়োজন আছে। এই আই, এ, এস-দেরও স্পেশালাইজেশন-এর ট্রেনিং দেওয়া দরকার। এই জেনারেলিস্টদের উপযুক্ত ট্রেনিং দিয়ে স্পেশালিস্টে কনভার্ট করার জন্য ট্রেনিং-এর ব্যবস্থাপনা থাকা দরকার।

এ সম্বন্ধে বলতে গিয়ে আমি আর একটি কথা বলতে চাই যে সেক্রেটারিয়েটকেও পুনর্বিন্যাসের প্রয়োজন আছে। সেক্রেটারিয়েটে যেভাবে কাজকর্ম চলে আসছে, সেখানে কেবল দপ্তর বাড়ছে, কর্মচারী বাড়ছে। আসল কাজকর্ম হয় কম। দপ্তরের কাজ যেভাবে চলা উচিত তা চলছে না। সেখানে এ্যফিসিয়েন্টলি কাজকর্ম করবার ইচ্ছা থাকলে সে সুযোগ খুব কম। সেদিন ট্রেনে আসতে আসতে একজন আপার ডিভিসান ক্লার্ক-এর কাছে শুনতে পেলাম সেখানে বসবার ভাল ব্যবস্থা নাই, কাজ করবার মত উপযুক্ত টেবিল নাই, এমনকি কাগজপত্র রাখবার মত একটা ভাল ড্রয়ার পর্য্যন্ত নাই। এই রকম অবস্থায় সুস্থ পরিবেশ না থাকলে কাজ করা কি করে সম্ভব হয় জানি না। স্থানের প্রশ্ন তো আছে। আমাদের দেশে আজ উন্নয়নের প্রয়োজন খুব বেশী। এই উন্নয়নের কাজ ত্বরান্বিত ও সুষ্ঠু করতে গেলে ফিন্যানসিয়াল ইয়ারকে সচল করা প্রয়োজন। বর্তমানে যেভাবে ফাইনানসিয়াল ইয়ার চলছে তাকে পরিবর্তন করার প্রয়োজন আছে। বৃটিশ আমলে তাদের প্রয়োজনে যা চলেছিল, এখনো তাই চলছে। অবশ্য এটা সর্বভারতীয় ব্যাপার, পশ্চিমবঙ্গের একার ব্যাপার নয়। তবে এই পরিবর্তনের জন্য চিন্তা করবার প্রয়োজন আছে। আমাদের দেশে বর্ষা জুন মাসের আগে প্রায়ই আসে না। তাই আমি বলতে চাই পয়লা জুন থেকে ৩১শে মে পর্য্যন্ত এই ফাইনানসিয়াল ইয়ার চালু হলে পর উন্নয়নমূলক সমস্ত কাজকর্ম করবার সময় যথেষ্ট পাওয়া যায়। পূজার আগে কখনই আমাদের কাজের মোমেনটাম গেইন করে না। বর্ষার সময় কাজকর্ম করা তেমন সম্ভব হয় না। খাল-কাটা, রাস্তা তৈরী করা তখন সম্ভব হয় না। এই ফাইনানসিয়াল ইয়ার-এর পরিবর্তনের সাথে সাথে আমাদের উন্নয়নমূলক কাজের সময়েরও পরিবর্তন করা প্রয়োজন। নভেম্বরের আগে আর কোন কাজ আরম্ভই করা যায় না। তারপর কাজ শেষ না হলে সরকারী টাকা ল্যাপ্স-এর প্রশ্ন আছে। এটাও তাহলে বাঁচতে পারে—টাকা এবং সময় দুই-ই।

তারপর আমাদের যে ক্লাস—৩ ও ক্লাস—২ স্টাফ্ যাঁরা আছেন তাদের প্রমোশনের ব্যাপারে বিশেষ নজর দেওয়ার প্রয়োজন আছে। যাঁরা কাজ করছেন, যাদের কোয়ালিফিকেশান, এক্সপিরিয়েন্স এবং পারফরমেন্স ভাল, তাদের উপযুক্ত সুযোগ দেওয়া প্রয়োজন। তাহলে তারা তাদের মেধা ও ক্ষমতা দেখাবার উৎসাহ পায়, কাজেও তাদের আগ্রহ বাড়ে। কাজেই প্রমোশনের কোটা বাড়ানোরও প্রয়োজন আছে। ডাইরেক্ট রিক্রুটমেন্টের বেলায়ও প্রমোশনের কোটা বাড়ান দরকার। এ্যাডমিনিস্ট্রেটিভ রিফরম্ কমিশনেরও সেই সম্পর্কে

সুপারিশ আছে। এই প্রমোশনের ব্যাপারে কোন্ স্টাফ্ কোন্ এ্যাসোসিয়েসন বা কোন্ ইউনিয়ন বিলং করে এটা বিচার করা উচিত নয়; এটা নিরপেক্ষভাবে দেখা উচিত। সাধারণভাবে সকল শ্রেণীর সকল মতের কর্মচারীরা যাতে অগ্রাধিকার পেতে পারে, সেটা দেখার প্রয়োজন আছে। প্রশাসনে জনসাধারণের অংশ গ্রহণ খুবই অল্প আমাদের এখানে। সেদিক থেকে থানা পর্য্যায়ে এবং ব্লক পর্য্যায়ে পপুলার কমিটী গঠন করা দরকার। তাহলে সেখানে ভিলেজ্ ট্যালেন্ট স্থান পেতে পারে। গ্রামের কাজকর্মে, থানা পর্য্যায়ের উন্নয়নমূলক কাজকমও আরো জনমুখী করা যাবে প্রত্যক্ষভাবে, ব্লকমুখী আরো কমিটীতে বিভিন্নস্তরের মানুষকে টেনে আনা যায় তারজন্য উপযুক্ত ব্যবস্থা করা দরকার। এছাড়া জনসাধারণকে কিছুতেই প্রশাসনের মধ্যে আমরা আনতে পারবো না, এবং জনসাধারণকে ওকাজে উৎসাহিত করতে পারবো না। আমাদের নির্বাচিত সরকার এ বিষয়ে একটু দায়িত্ব নিন্। তাহলে আমার মনে হয় সেখানে কিছু উন্নয়নমূলক কাজকর্ম হতে পারে।

এই প্রসঙ্গে আরো একটী কথা বলবো— রিসোরস মোবিলাইজেসান, তারজন্য এই বাজেটে খুব গুরুত্ব আরোপ করা হয়েছে সেখানে ট্যাক্স রেভেনিউ ও নন-ট্যাক্স রেভেনিউ প্রভৃতি কথা রয়েছে। পাবলিক সেকটার আন্ডারটেকিং-এর কথা বলা হয়েছে। সেদিকে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। এটা খুব আনন্দের কথা যে দুর্গাপুর প্রোজেক্ট-এ এখন ক্ষতির পরিমাণ খুব কম হচ্ছে। স্টেট এনটারপ্রাইজ-এর বালান্স সিট দেখলে বোঝা যায় সেখানে ক্ষতির পরিমাণ বেশী, উপযুক্ত পরিমাণ লাভ হচ্ছে না। এগুলিকে আরো যাতে লাভজনক করা যায়, আরো যাতে এ্যাফিসিয়েন্টলি ম্যানেজ করা যায় সেদিকে বেশী দৃষ্টি দেওয়ার দরকার আছে। পাবলিক সেকটার আন্ডারটেকিং যাতে আরো বেশী সম্পদ আহরণ করতে পারে সেদিকে দৃষ্টি রাখতে হবে। যে সব শিল্প ব্যক্তিগত মালিকানাধীন রয়েছে সেগুলিকে বেশী করে এই পাবলিক সেকটারে আনার ব্যবস্থা করা দরকার।

[5-35—5-45 p.m]

মন্ত্রী মহাশয়, হয়তো বলবেন যে ওমুক সংস্থার এত লোকসান গেছে সুতরাং কেমন ক'রে ন্যাশানালাইজ করবো। কিন্তু যখন সমাজবাদ রাষ্ট্র এইভাবে আমরা স্বীকৃতি দিয়েছি, তারদিকে যখন আমরা যাবো তখন এ বিষয়ে যথেষ্ট গুরুত্ব দেওয়া দরকার। পাবলিক সেকটার আন্ডারটেকিংগুলিকে লাভ করার জন্য ইনডাষ্ট্রিয়াল ম্যানেজমেন্টের নূতন দিকটা যে আজকে প্রসার লাভ করেছে তাকে গুরুত্ব দেওয়া দরকার। এবং শুধুমাত্র আই, এ, এস, ক্যাডার দিয়ে আমরা পাবলিক সেকটার আন্ডারটেকিংগুলিকে চারিদিকে এইভাবে যদি রাখি তাতে এই সমস্যার সমাধান হবে না। সঙ্গে সঙ্গে শ্রমিকদের অংশ-গ্রহণ করাটা অত্যন্ত প্রয়োজন, এবং এই ব্যাপারে গুরুত্ব দেওয়ার দরকার আছে। পাবলিক সেকটার আন্ডারটেকিংগুলি যাতে লাভজনক করা যেতে পারে, যাতে ক্ষতির পরিমাণ সেখানে কমে যায় এ ব্যাপারে বাজেটারি কন্ট্রোল ও কষ্ট এ্যাকাউন্টটেনসির গুরুত্ব খুব বেশী। এবং সেটা আমি সভার এবং মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে আমি বলবো যে আমাদের যে সারভিস কন্ডাক্ট রুলস্ আছে গভর্ণমেন্টের কর্মচারীদের ক্ষেত্রে সেই সারভিস কন্ডাক্ট রুল দীর্ঘদিনের বস্তাপচা। হয় তাকে পরিবর্তন করা দরকার, না হয় সবচেয়ে ভালো হয় তাকে পরিবর্জন করে যদি নূতন রুল তৈরি করা যায়। এ বিষয়ে গুরুত্ব দেওয়া দরকার। পুলিশ ভেরিফিকেসানের একটা ব্যবস্থা আছে সেটা তুলে দেওয়া দরকার। অন্যান্য সরকার ইতিমধ্যেই তা তুলে দিয়েছেন। আমাদের সরকারকে আমি এটা তুলে দিতে বলবো। প্রার্থীর রাজনৈতিক মতামতের উপর চাকুরি পাওয়ার অধিকারটা হওয়া উচিত নয়। ভিজিলেন্স কমিশনের সংস্কার করার প্রয়োজন আছে। আমরা প্রায়ই একথা বলে থাকি যে, ভিজিলেন্স কমিশনকে আরো শক্তিশালী করার প্রয়োজন আছে। উঁচুতলা থেকে দুর্নীতির মূলোৎপাটন করা দরকার। কারণ, আমরা জানি যে, দুর্নীতি নীচেরতলা পর্য্যন্ত প্রসারিত হয়ে রয়েছে। উঁচুতলা থেকে যদি দুর্নীতি তাড়াতে না পারি তাহলে নীচের তলার মানুষের কাছে আদর্শ স্থাপন করতে পারবো না। সেইজন্য দুর্নীতি দমনের ব্যাপারে যথেষ্ট চেষ্টা ও গুরুত্ব

দেওয়ার দরকার আছে। এবং সঙ্গে সঙ্গে ভিজিলেন্স কমিশনকে আরো শক্তিশালী করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা বলতে গিয়ে আমি আর একটা কথা বলবো যে আমাদের সরকারী কর্মচারীদের বর্তমানে যে ডি,এ, দেওয়া হয় সেটা কেন্দ্রীয় সরকারি কর্মচারীদের চেয়ে কম। কেন্দ্রীয় সরকারি কর্মচারীদের হারে আমাদের কর্মচারী-দেরও দেওয়ার প্রয়োজন রয়েছে। আজকে দুর্মূল্যের দিনে যে মানুষের কাছ থেকে আমরা কাজ আশা করছি তারা যাতে অন্ততঃপক্ষে খেয়ে পরে বাঁচতে পারে এবং কাজ করতে পারে এ বিষয়ে গুরুত্ব দেওয়ার দরকার আছে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করা দরকার। কেরেলা সরকার ইতিমধ্যেই কেন্দ্রীয় হারে ডি,এ, প্রবর্তন করেছেন। আমাদের সরকারেরও এ বিষয়ে পিছিয়ে থাকা উচিত নয়। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Ardhendu Sekhar Naskar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী প্রশাসন খাতে যে ব্যয়বরাদ্দ আমাদের এই হাউসের সামনে রেখেছেন তাকে সমর্থন করতে উঠে আমি দু একটি কথা বলতে চাই। স্যার, আপনি জানেন যে এই হাউসে প্রশাসন ও পুলিশ খাতে যে উত্তেজনা আগে হতো তার সিকি উত্তেজনাও হয়নি। আমাদের মাননীয় তিমিরবাবু যিনি আমাদের বিরোধী দলের বক্তব্য আরম্ভ করলেন, আমরা আশা করেছিলাম যে তিনি সুষ্ঠু সমালোচনা করবেন, কিন্তু তিনি তা না করে কার্পেটের লোম বাছতে লাগলেন। তাঁর দলকে আমরা বিরোধী দল হিসাবে আগে দেখেছি। আমরা ডাঃ রায়ের আমলে, তিনি যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন তাদের বিরোধী দল হিসাবে আমরা দেখেছি, শ্রী প্রফুল্ল চন্দ্র সেন, যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন আমরা তাঁদের দেখেছি। দেশ বিভাগের আগে আমার সদস্য হিসাবে এখানে থাকার সৌভাগ্য হয়েছিলো। আমি ২৫।২৬ বছর ধরে দেখে এসেছি যে আগে সাধারণ প্রশাসন খাতে ও পুলিশ খাতে যে ব্যয়বরাদ্দ ধরা হয়েছিলো তা আমি দেখেছি। আমাদের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায় প্রশাসন খাতে যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সম্পূর্ন সমর্থন জানাই। সমর্থন জানাই এইজন্য যে ২ বছরের মধ্যে তিনি যে পরিবর্তন এনেছেন তারজন্য। আমার এর আগে যে সমস্ত মুখ্যমন্ত্রী হয়েছিলেন তার অনেকের সঙ্গে কাজ করবার সুযোগ হয়েছিলো। তাঁরা কেউই এত সত্বর এই কাজ করতে পারেন নি। এইটাই আমাদের সরকার এবং সকলকে বিব্রত করছে। এই সমস্যার সমাধান করবার জন্য আমাদের চেষ্টা করতে হবে। আমি বেশি সময় হয়তো পাবো না। মাননীয় স্পীকার মহাশয়, আমি দু-একটা বক্তব্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে রাখবো। আমি গত ২৫ বছরের রাজনৈতিক জীবনে গ্রামবাংলার সেবা করবার সুযোগ পেয়েছিলাম। দক্ষিণ ২৪-পরগণা ছিল আমার জেলা। গত ১৯৭১ এবং ৭২ সালের নির্বাচনে কলকাতার মনোনীত সদস্য হিসাবে আসবার এবং সেবা করবার সুযোগ পেয়েছি। যেটা অসুবিধা হচ্ছে সাধারণ মানুষের কাজ করতে যেয়ে সেটা বলছি। সেটা শুধু আমার নয় কলকাতার যে কজন বিধানসভার সদস্য আছেন সকলের। আমরা যখন গ্রামে কাজ করতাম জেলা প্রশাসনের দায়িত্ব ছিল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের উপর। তার সঙ্গে কাজ করতেন এ্যাডিশন্যাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট। তার নীচে ছিলেন এস,ডি,ও, এবং বি,ডি,ও। আমরা যে সমস্ত সমস্যার সম্মুখীন হতাম একজিকিউটিভ হেড হিসাবে ওভার অল চার্জে থাকতেন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এ্যাডিশনাল ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থাকতেন, এস,পি থাকতেন। তবে একজি-কিউটিভ হেড ডি,এম। কলকাতার আমরা যারা আছি সেক্ষেত্রে অসুবিধা বোধ করি। আমাদের এখানে প্রকিওরমেন্টের ব্যাপার নেই। ডিপ-টিউবওয়েলের ব্যাপার নেই। পোলের দরকার নেই, হয়তো হাওড়া ব্রীজ হবে, সেটা সারা বাংলার প্রত্যেক এলাকার। এখানে সাধারণ মানুষের সমস্যা সম্বন্ধে রাইটার্স বিল্ডিংসে দৌড়তে হয়, মন্ত্রীদের কাছে যেয়ে আমাদের আবেদন নিবেদন করতে হয়। একদিন তদানীন্তন মুখ্যমন্ত্রী ডাঃ বিধান চন্দ্র রায় কথায় কথায় আমাকে বলেছিলেন

Calcutta Police Commissioner is a defacto District Magistrate of Calcutta.

কিন্তু তার দায়িত্ব আমরা দেখি কেবলমাত্র চোর ধরা, প্রশাসনযন্ত্র দেখা এবং ল এ্যান্ড

অর্ডার মেনটেন করা। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতাকে চারটি জেলাতে ভাগ করা আছে।

North Calcutta District Police, South Calcutta District Police, Central Calcutta

পুলিশ প্রশাসনের জন্য এই সরকার ইস্টার্ণ সুবারবন ডিভিসান বলে একটা নূতন ডিভিসান করেছেন। চারজন ডি, সি, দিয়ে শাসন করছেন, আগে তিনজন ছিলেন। একজন এ্যাডিশনাল পুলিশ কমিশনার আছেন। হয়তো পুলিশ খাতে এটা বলা উচিত ছিল— কিন্তু সে সময় সুযোগ পাই নি, তাই বলতে পারি নি। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাবো কমিশনার অফ পুলিশকে যাতে অন্যান্য দায়িত্ব দেন। জেলায় যেমন অন্যান্য এম, এল, এ'রা সুযোগ পান এক কমিটির মাধ্যমে জেলার সেবা করবার সুযোগ সেই রকম কমিটি যদি এখানে করেন তাহলে আমার মনে হয় প্রশাসনের দিক থেকে আরও উন্নতি হবে। এই কটি কথা আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে রাখছি।

আর একটা ইমপরটেন্ট কথা বলবো। কলকাতা আজ এশিয়ার বৃহত্তম শহর। কলকাতার নামে কোন রেল স্টেশান নেই। হাওড়া আছে, বেলেঘাটা আছে, কিন্তু কলকাতার নামে কোন নেই। মাননীয় মুখ্যমন্ত্রী যদি এই সম্বন্ধে ভারত সরকারের সঙ্গে যোগাযোগ করেন তাহলে ভাল হয় এবং এইটা একটা সুনাম হয়। প্রশাসনের দিক থেকে আর একটা কথা বলবো।

(এই সময় লাল বাতি জ্বলিয়া ওঠে)

মাননীয় স্পীকার মহাশয়, আপনি যে সুযোগ দিয়েছেন তারজন্য ধন্যবাদ জানিয়ে শেষ করছি এবং যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে অন্তরের সাথে সমর্থন করছি।

**Shri Siddhartha Shankar Ray :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে পাঁচটি দাবী বিধানসভায় মাননীয় সদস্যদের কাছে উপস্থিত করেছি তার বিতর্কের উত্তর দেবার চেষ্টা করবো। তবে বেশি সময় নেবো না। কিছু কিছু গঠনমূলক বক্তব্য রাখা হয়েছে সেগুলো নিশ্চয় আমরা মনোযোগ সহকারে পরীক্ষা করবো।

[5-45—5-55 p.m.]

কিন্তু গোড়াতেই যে সুরে বিতর্ক সুরু হোল তাতে মনে হলো প্রকৃতপক্ষে প্রশাসনকে কি করে উন্নত করা যায় সেটা প্রকৃত উদ্দেশ্য ছিল না। কতকগুলি ভিত্তিহীন তথ্য এই বিধানসভায় রেখে কিভাবে মানুষকে বিভ্রান্ত করা যায় সেইটাই ছিল প্রধান উদ্দেশ্য। প্রধান বক্তা ছিলেন আমার দপ্তরের বিরুদ্ধে আর.এস,পি'র মাননীয় সদস্য শ্রী তিমির ভাদুড়ী মহাশয়। পশ্চিমবাংলার মানুষ তিমিরকে বরণ করতে চায়নি বলে বোধ করি তিমিরবাবু এতো ক্ষিপ্ত। তাই তিনি আরম্ভ করলেন এক এক করে সরকারকে আক্রমণ করতে এবং এমন কতকগুলি বিষয় নিয়ে আরম্ভ করলেন যার দ্বারা প্রকৃত পক্ষে সরকারকে আক্রমণ করা যায় না। আক্রমণ করার নিশ্চয় জিনিস আছে। আমি একথা বলছি না যে সরকারকে আক্রমণ করার কিছু নাই। আমরা যে সব ভাল করছি তা তো নয়। কিন্তু কি আক্রমণ করলেন-- যে আমরা নাকি বাংলা ভাষা ব্যবহার সম্বন্ধে এখনও কিছু করিনি— আমাদের কি নীতি তা ঠিকমত এখানে রাখিনি এই বিধানসভায় বা পশ্চিম-বাংলার মানুষের কাছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের মন্ত্রীসভার সদস্য মাননীয় সুব্রত মুখার্জী মহাশয় পরিস্কারভাবে এখানে আমাদের নীতি ঘোষণা করেছেন এবং যথাসাধ্য চেষ্টা করেছেন সেই নীতি অনুযায়ী কাজ করার জন্য। কিন্তু কতকগুলি অসুবিধা আছে। এই তিমিরবাবু ধরুন যখন আমাকে চিঠি দেন তখন তিনি তা ইংরাজীতে দেন বাংলা ভাষায় চিঠি দেন না। বাংলায় চিঠি কংগ্রেস সদস্যরা বিশ্বনাথ মুখার্জি বা আরও অনেকেই দেন। আমি সেগুলি বাংলায় উত্তর দিই-- যে চিঠি বাংলাতে পাই সেই

চিঠি বাংলাতেই উত্তর দিই আবার ইংরাজী চিঠির অনেক সময় বাংলায় উত্তর দিই। এখানে যখন পুলিশ বাজেটের বক্তৃতা লিখিতভাবে পেশ করা হোল তখন তিমিরবাবুর নেতা বেণ্টারউইচ সাহেব পয়েন্ট অব অর্ডার তুললেন মন্ত্রী মহাশয়ের বক্তৃতা বাংলায় কেন দেওয়া হয়েছে-- ইংরাজীতে কেন দেওয়া হয়নি। আজকে তাই বাংলায় বক্তৃতা দেবার আগে আমি পরিষ্কারভাবে তা বলে দিলাম যে তিমিরবাবুর যিনি নেতা তারজন্য ইংরাজীতে বক্তৃতা পেশ করেছি। সুতরাং আক্রমণ করার আগে একটু নিজেদের চেহারা দেখা দরকার যে নিজেরাই কি করছেন সেটা একটু দেখা দরকার নয় কি? তিমিরবাবু রাইটার্স বিল্ডিংস যান কিনা জানি না-- মাঝে মাঝে নিশ্চয় যান। তিনি নিশ্চয় দেখেছেন যে, তিনি যে অভিযোগ করলেন মন্ত্রী মহাশয়ের নাম বাংলায় লেখা নাই ঘরের বাইরে এটা সম্পূর্ণ ভিত্তিহীন। কারণ, মাননীয় সদস্যরা যাঁরা এখানে আছেন তাঁরা সকলেই জানেন যে এবং দেখেছেন যে মন্ত্রী মহাশয়দের নাম বাংলায় সেখানে লেখা আছে-- এটা নিশ্চয় স্বীকার করতে হবে। এটা অবশ্যই সকলে স্বীকার করবেন যে মন্ত্রী মহাশয়দের নাম শুধু বাংলা ভাষায় লিখলে বাংলা ভাষা প্রচলন করা হয় না। আরও অনেক কিছু কাজ করা দরকার। এবং তার চেষ্টা হচ্ছে সুব্রত মুখার্জি মহাশয় সমস্ত অসুবিধার কথা বলেছেন এই বিধানসভার সামনে পরিষ্কারভাবে। দ্বিতীয় হচ্ছে তিমিরবাবু বললেন একটা সুইপিং স্টেটমেন্ট করে যে সমস্ত প্রশাসনকে দলীয় স্বার্থে ব্যবহার করা হচ্ছে। দলীয় স্বার্থে যদি সমস্ত প্রশাসনকে ব্যবহার করা হোত তাহলে কৃষি বিভাগ তো প্রশাসনের একটা অঙ্গ। পশ্চিমবাংলায় যতগুলি কেন্দ্র আছে তার মধ্যে ঐ তিমিরবাবুর কেন্দ্রে কৃষি বিভাগ থেকে সব চেয়ে বেশী অগভীর নলকূপ বসালাম? এতে কি মনে হয় যে আমরা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে কাজ করছি? যেখানে যা কাজ করা দরকার সেখানে সেই কাজ করবার চেষ্টা করা হচ্ছে। তিমিরবাবু বেকার সমস্যার কথা বলেছেন। নিশ্চয় সমস্যা আছে এবং সে সমস্যা বিরাট সমস্যা তাতে কোন সন্দেহ নেই। কিন্তু আমি তিমিরবাবুকে জানাচ্ছি অবশ্য ঠিক কয় মাসের মধ্যে মনে নাই যে ১ বছরের উপর হবে ৪৫৫০৬ জনকে কম করে সরকারের আওতায় চাকুরী দেওয়া হয়েছে। এর ভিতর গভর্ণমেন্ট সার্ভিস আছে ১৬ হাজার ৮ শত ইলেকট্রিসিটি বোর্ডে আছে----

(গোলমাল)

সে বেকার যুবকরা হিন্দু হোক আর মুসলমান হোক সিডিউলড কাস্ট হোক আর সিডিউলড ট্রাইবস হোক নিশ্চয় সকলেই তারা আমাদের আত্মীয়-- পশ্চিমবাংলার প্রতিটি মানুষ আমাদের আত্মীয়-- ঐ ৪৫৫০৬ জনকে আমরা চাকুরী দিয়েছি। এতে প্রাথমিক শিক্ষক আছে ১৭ হাজার ৯৪ জন ইলেকট্রিসিটি বোর্ডে আছে ১২৬১২ আর গভর্ণমেন্ট সার্ভিসে আছে ১৬ হাজার ৮ শত-- আরও চাকুরী হবে। পঞ্চম পরিকল্পনার কাজ সুরু হবে--- সেখানে আমরা আরও কাজ দেবার চেষ্টা করবো। এই হচ্ছে অবস্থা-- অসুবিধা নিশ্চয় আছে এবং সমস্যাটা অত্যন্ত বিরাট।

৪৬ হাজার ৫০৬ জনকে চাকরি দিয়েছি। এর ভিতর প্রাথমিক শিক্ষক আছেন ১৭ হাজার ৯৪ জন, ইলেকট্রিসিটি পাওয়ার ডিপার্টমেন্টে আছে ১২ হাজার ৬১২, গভর্ণমেন্ট সার্ভিসে আছে ১৬ হাজার ৮০০ জন, আরো হবে। পঞ্চম পরিকল্পনা যখন ঠিকমত সুরু হবে তখন নিশ্চয় আরো চাকরি দেবার চেষ্টা করব। তবে আমাদের অসুবিধা নিশ্চয় আছে। কারণ, সমস্যাটা এত বিরাট যে ৪৬ হাজার ৫০৬ জনকে চাকরি দিয়েও সেই সমস্যার প্রকৃত সমাধান করা যায় না। এর জন্য নিশ্চয় সময় লাগবে। কিন্তু তিমিরবাবুর কাছে আমার একটি প্রশ্ন, তিনি আমাকে বলুন কোন্ রাজ্য আছে যেখানে এত শীঘ্র ৪৬ হাজার ৫০৬ জনকে খালি চাকরি সরকার হয়ে দেওয়া হয়েছে? যদি অন্য কোন প্রদেশের দৃষ্টান্ত রাখতে পারেন তাহলে আমি নিশ্চয় নত মস্তকে সেটা স্বীকার করব। যুক্তফ্রন্ট সরকারের আমলে অজয়দাকে কোন কাজ করতে দেন নি। কাজ না করতে দিয়ে আপনারা কতজনকে চাকরি দিয়েছিলেন সেই পরিসংখ্যানও আমার কাছে আছে।

(শ্রী তিমির বরণ ভাদুড়ী ঃ— উনি তো মুখ্যমন্ত্রী ছিলেন, সে কথা অজয়দাকে জিজ্ঞাসা করুন।)

অজয়দা নিশ্চয় মুখ্যমন্ত্রী ছিলেন। কিন্তু মুখ্যমন্ত্রীকে আপনারা কোন কাজ করতে দিয়েছিলেন? মুখ্যমন্ত্রী যে নির্দেশ দিতেন সেই নির্দেশ কি মানা হত? মুখ্যমন্ত্রী যে ব্যবস্থা গ্রহণ করতে চাইতেন সেই ব্যবস্থা কি সমর্থন করতে চাইতেন? তারজন্য কি দেখা যাচ্ছে—১৯৭০ সালে কতজনকে চাকরি দিয়েছেন? পশ্চিমবঙ্গে দুবার মন্ত্রীসভা হয়েছিল, আগে এটা ছিল না, প্রফুল্ল চন্দ্র সেন মহাশয়ের মন্ত্রীত্বকাল পর্যন্ত এটা ছিল না, তারপরে দুবার মন্ত্রীসভা হয়েছে, সেখানে সব দলই ছিল, বলুন তখন নিজেরা কি করেছিলেন? আপনারা কি করেছিলেন সেটা একবার বিবেচনা করে দেখা দরকার। আমরা আপনাদের চোখে অযোগ্য, কিন্তু আমরা যা করেছি তার অর্দ্ধেকের অর্দ্ধেকেও আপনারা করতে পারেন নি, এটা সত্য। এই সত্য কেউ অস্বীকার করতে পারবে না। তারপরে তিমিরবাবু এবং বিশ্বনাথবাবু টেকনোক্রাটসদের সম্বন্ধে বক্তব্য রাখলেন। আমি এ সম্বন্ধে দু একটি কথা বলতে চাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাক্তার বা ইঞ্জিনীয়ারদের উপর আমার যথেষ্ট শ্রদ্ধা আছে। আমি নিজেও প্রফেসনাল লোক, একটা প্রফেসনের সঙ্গে যুক্ত আছি এবং প্রফেসনাল লোক যারা আছেন তাদের কখনই আমি হিউমিলিয়েট করব না, কখনই তাদের অন্যায়ভাবে রিজেক্ট করে দেব না। আমি নিশ্চয় তাদের শ্রদ্ধা করব। এখন এই টেকনোক্রাটসদের সম্বন্ধে আমাদের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর বক্তৃতা থেকে খানিকটা উদ্ধৃত করে সেদিন একজন বক্তৃতা দিয়েছিলেন, তার খানিকটা আজকে আবার বলেছেন, সেই ইন্দিরা গান্ধীর বক্তৃতা আমার কাছে আছে। এই বক্তৃতাটি তিনি দিয়েছিলেন ইনডিয়ান ইনসটিটিউসন অব ম্যানেজমেন্টে, ৩১শে অক্টোবর, ১৯৭৩ তারিখে প্রধানমন্ত্রীর ইনগুর‍্যাল এ্যাড্রেসে— আমাদের নেতৃ ইনগুর‍্যাল এ্যাড্রেসে কি বলেছিলেন সেটা ভাল করে বিবেচনা করা দরকার। তিনি বলেছিলেন অল জেনারালিস্টস আর নট— এটা আমি পড়ছি এই কারণে— কারণ, বক্তৃতার এই অংশটি কিন্তু কেউ উদ্ধৃত করেন নি, এই অংশ সম্বন্ধে কেউ কিছু বলেন নি। তিনি বলেছিলেন,

" All generalists are not mere revenue and law and order people. The very complexity of administration is compelling them to gain new kind of competence. The test is to find the best person for any job. The present controversy is somewhat sterile. The other day when I came last to Bangalore I read an article by Shri Krishna Pillai on the subject in which he quoted Dr. Johnson's " Who is more intelligent, men or women ". Dr. Johnson replied which man and which woman and Pillai rightly said that we can say the same about generalists and specialists. That is not the question of a particular class or a group of people but the individual within that. Our experiences with the generalists and specialists both tend to be somewhat bureaucratic when they come into the system. The specialists are not more assiduous than the generalists when suggesting new approaches to administration, new ways of getting things being done, new methods of economisation. Both are subjected to human feelings, feuds and hatreds, and jealousies and narrow-mindedness and these are not diminishing in new institutions headed by specialists."

[5-55—6-05 p.m.]

এই বক্তব্য তিনি রেখেছিলেন। তাছাড়াও আমরা যখন মন্ত্রীসভায় সিদ্ধান্ত নেই দোর খুলে দেবার প্রত্যেক ডিপার্টমেন্ট'কে যে কেউ হোক আসতে পারে বেস্ট ম্যান ফর দি জব্। টেকনোক্রাট হোক বা আপনারা যাকে বলেন বুরোক্রাট, সেই বুরোক্রাট যেই হোক বেস্ট ম্যান ফর দি জব্। উই মাস্ট গেট দি মোস্ট সুটেবল ম্যান ফর দি জব, এই সিদ্ধান্তে আমার আগে আমরা সমস্ত জিনিষটা ভালভাবে বিবেচনা করেছি। আমাদের প্রধানমন্ত্রী কি বলেছিলেন সেটাও বিবেচনা করেছি। তাছাড়া এই ব্যাপারে ১৯৭২ সালে একটা ইরিগেশান কমিশন হয়েছিল অজিত প্রসাদ জৈনের নেতৃত্বে এবং তাতে অনেক ইঞ্জিনীয়ার ছিলেন, তারা এই বিষয়ে বিবেচনা করেছিলেন, বিবেচনা করে তারা কি বলেছিলেন

It is for the Government, therefore, to decide in the particular circumstances of each situation whether the Secretary should be an administrator or an engineer.
অর্থাৎ কিনা বেস্ট ম্যান ফর দি জব পাবার জন্য সরকারকে এই সিদ্ধান্তে আসতে হবে।

প্রত্যেক ব্যাপারে, প্রত্যেকটি ডিপার্টমেন্ট-এর ব্যাপারে

whether the Secretary should be an administrator or an engineer.

যদি মনে হয় না এ্যাডমিনিস্ট্রেটর যে আছে সে সব থেকে যোগ্য তাহলে এ্যাডমিনিস্ট্রেটর হবে সেক্রেটারি। যদি না হয় ইঞ্জিনীয়ার আছে, টেকনোক্র্যাট আছে। সে যদি সবচেয়ে যোগ্য হয় তাহলে টেকনোক্র্যাট হবে, ইঞ্জিনীয়ার হবে, এটাই আমাদের সিদ্ধান্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রীসভা যে সিদ্ধান্ত নিয়েছে সেটা হচ্ছে সেক্রেটারি, জয়েন্ট সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি, এ্যাসিসটেন্ট সেক্রেটারি যেখানে যোগ্য লোক পাব সেখানে তাকে নিয়োগ করবো। এখন ডাক্তার, ইঞ্জিনীয়ারদের ব্যাপারে যে কাট মোশান আনা হয়েছে যে আমরা ব্যর্থ হয়েছি, আমরা ঠিকমত মিটমাট করতে পারিনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মিটমাটটা কি করে একটা রাজ্যের মুখ্যমন্ত্রী এটা মেনে নিতে পারে? মিটমাট করতে গেলে কি মানতে হবে? আজকে কতকগুলি টেকনিক্যাল ডিপার্টমেন্ট, মেডিক্যাল ডিপার্টমেন্ট'এ কমপালসারি টেকনিক্যাল লোককে সেক্রেটারি নিযুক্ত করতেই হবে। এটা একটা রাজ্যের মুখ্যমন্ত্রীর পক্ষে সম্ভব যেখানে ইনডিয়ান এ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস এ্যাক্ট আছে। যেখানে আমাকে বলতে হবে টেকনিক্যাল ডিপার্টমেন্ট বা মেডিক্যাল ডিপার্টমেন্ট বা এডুকেশান ডিপার্টমেন্ট, এই কয়টা ডিপার্টমেন্ট'এ আই এ, এস-এর ক্যাড্যার কেউ থাকবে। এটা বলার আমার এক্তিয়ার আছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অন্য কোন রাজ্যে এইভাবে কোথাও হচ্ছে না। কারণ, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত গুরুতর ব্যাপার। এটা হৈ-হট্টগোল করার ব্যাপার নয়। এটা শান্তভাবে চিন্তা করার ব্যাপার। শান্ত-ভাবে আলোচনা করার ব্যাপার। আজকে অন্য রাজ্যে আছে? কেরালায় আছে? অচ্যুত মেননকে আমি নিজে ভাল করে জানি। তিনি অত্যন্ত যোগ্য ব্যক্তি। তাঁর সঙ্গে কথাবার্তা বলেছি, তাঁর বক্তৃতা শুনেছি চিফ মিনিস্টার কনফারেনস-এর তিনি অত্যন্ত যোগ্য ব্যক্তি অত্যন্ত প্রাকটিক্যাল লোক, কই তিনি তো করেন নি? তামিলনাড়ুতে সেখানকার মুখ্যমন্ত্রী যোগ্যলোক। তিনিও তো করেন নি? কত রাজ্য আছে, কংগ্রেসী বা অ-কংগ্রেসী কত রাজ্য আছে, কোথাও এটা হয়নি? আজকে পশ্চিমবাংলায় ঠিক যখন ৪র্থ প্ল্যান শেষ হতে চলেছে, টাকাগুলি যখন খরচ করতে হবে, উন্নয়নের কাজ যখন বাড়াতে হবে, তখন লজ্জার কথা, মাথা নত হয়ে যায় আমাদের ১০।১৫ কোটি টাকা ফেরত দিতে হবে। আর ৪র্থ প্ল্যান-এর পারফরমেন্স-এর উপর বিশেষকরে ৫ম প্ল্যান নির্ভর করতে পারে। আমরা যে এত চেষ্টা করে দিল্লীতে ৫ম প্ল্যান বাড়াতে হবে, অন্ততঃ তিনগুণ করতে এই সমস্ত সিদ্ধান্ত করে আসতে পেরেছিলাম, এখন আমাদের কোন্ পরিস্থিতিতে ফেলা হ'ল? আজকে যদি আমাদের ৫ম প্ল্যান ছোট হয়ে যায় এতে ক্ষতি কার হবে-- আমার ক্ষতি হবে, না, তিমিরবরণবাবুর ক্ষতি হবে? ক্ষতি হবে গ্রামের মানুষের। ক্ষতি হবে ব্লকে ব্লকে, ক্ষতি হবে জেলায় জেলায়, মহকুমায় মহকুমায়, দরিদ্র মানুষের।

আজকে যদি ব্রীজ তৈরী না হয়, আজকে যদি হাসপাতাল তৈরী না হয়, আজকে যদি স্কুল তৈরী না হয়, আজকে যদি স্বাস্থ্য কেন্দ্র তৈরী না হয়, আজকে যদি রাস্তাঘাট তৈরী না হয়, ক্ষতি কার হবে? এই চিন্তা করা দরকার। তাই ডাক্তার, ইঞ্জিনীয়ারদের সম্বন্ধে আমার কোনরকম এ্যানিমসিটি নেই। আমি পরিষ্কার বলে দিতে চাই কোনরকম রাগ করে এই সব কথা বলছি না। বাস্তব ভিত্তিতে পরিষ্কার যেটা অসুবিধা সরকারের, সেটাই জানাচ্ছি। আমি এটা বলতে পারি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, জোর করে আজকে যদি কংগ্রেস সরকার না থাকতো, আজকে যদি সি,পি,এম'এর মুখ্যমন্ত্রী থাকতো বা সি,পি,আই-এর মুখ্যমন্ত্রী থাকতো, বা আর,এস,পি'র মুখ্যমন্ত্রী থাকতো, আজকে যদি অন্য কোন দলের মুখ্যমন্ত্রী থাকতো, ঠিক একই রকম বক্তৃতা তিনি দিতেন, আজ আমি যে বক্তৃতা দিচ্ছি। এতে রাজনীতি নিয়ে আসা উচিত নয়। আমি তাই সব দলের কাছে বিনীতভাবে প্রার্থনা জানাবো যে আপনারা যান এবং এই ডাক্তার, ইঞ্জিনীয়ারদের বোঝান, এই দাবী মানা যেতে পারে না। আমি তো বলছি না যে কিছুতেই শুনবো না, আমরা বলেছি, আপনারা যে দাবী করেছেন-- একটা কেন্দ্রীয় কমিটি হয়েছে, চ্যবন সাহেব তার সভাপতি, তাতে কিছু চিফ মিনিস্টার আছেন, আমি আছি সেই কমিটিতে, কিছু সেন্ট্রাল মিনিস্টার আছেন,

তাঁরা এই বিষয়ে বিবেচনা করবেন। সুতরাং কেন্দ্রীয় লেভেলে এর বিচার হবে। তার আগে কি করে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী হিসাবে সিদ্ধান্ত নিতে পারি? তৃতীয় যে দাবী পে-স্কেল সম্বন্ধে, আপনারা জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, চতুর্থ শ্রেণীর কর্মচারী পর্য্যন্ত ঘোষণা করেছি-- প্রত্যেক শ্রেণীর প্রায় আড়াই লক্ষ সরকারী কর্মচারী আছেন, প্রত্যেকের বেলায় বলেছি। এ্যানমেলি থাকতে পারে, আমি বলছি না এ্যানমেলি নেই। এ্যানমেলি যা আছে সে সম্বন্ধে আলোচনা করতে চাই। আলোচনা করে দেখা যাবে, এখন তারা বলছেন না এ্যানমেলি এক্ষুনি ডাক্তার, ইঞ্জিনীয়ারদের সেরে দিতে হবে। আমি খালি ডাক্তার ইঞ্জিনীয়ারদের সারাবো আর ২ লক্ষ ৩০ হাজার সরকারী কর্মচারীর যদি এ্যানমেলি থাকে, সেটা সারাবো না, যা করতে হবে প্রত্যেক সরকারী কর্মচারীদের সম্বন্ধেই করতে হবে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা সাধারণ ঘটনা, এটা না বোঝবার কিছু নেই। আমার সরকার একবারের জন্যও বলেন নি যে এ্যানমেলি যা আছে তা দুর করবো না। ডাঃ গোপাল দাস নাগ, ভোলা নাথ সেন, অজিত পাঁজা, বরকত সাহেব, সুব্রত মুখোপাধ্যায়, প্রদীপ ভট্টাচার্য্য, প্রত্যেকেই এই কথা বলেছেন। এতে জেদাজেদির কিছু নেই, এতে প্রেসটিজের কোন প্রশ্ন নেই। আজকে কংগ্রেস দল হয়তো মন্ত্রীসভা গঠন করেছে কিন্তু সরকারের যে কনটিনিউইং প্রসেস-- আজকে কংগ্রেস দল আছে, কালকে অন্য দল থাকতে পারে। নির্বাচন যখন হবে তিন বছর পরে তখন অন্য দল আসতে পারে, না'ও আসতে পারে কিন্তু সরকার তো একটা কনটিনিউইং প্রসেস, সেখানে জেদাজেদির কোন প্রশ্ন আসতে পারে না। প্রশ্ন হচ্ছে মানুষের সমস্যার সমাধান কিভাবে হবে। আমরা যারা এই বিধান-সভায় আছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, তারা তো টেমপোরারী, তিন বছর পরে যখন নির্বাচন হবে তখন আমরা আসবো কি আসবো না, সেই কথা আমরা কেউ জানি না। এই মন্ত্রীসভা থাকবে কি থাকবে না তিন বছর পরে তা কেউ জানে না। গনতন্ত্র বদলে যেতে পারে। আজকে হয়তো যাঁরা আছেন, তাঁদের হয়তো কেউ নির্বাচিত হয়ে আসতে পারবেন না। কিন্তু সরকারী ইঞ্জিনীয়ার, সরকারী ডাক্তার, তাঁরা তো পার্মানেন্ট পশ্চিম-বাংলায় তাঁরা থাকবেন। পশ্চিমবাংলার সমস্যার সমাধান তাঁদেরই করতে হবে। তাঁরা যদি কাজ না করে সমস্যাটাকে বিরাট করে দেন, তাঁদেরই অসুবিধা হবে। এই জিনিসটা বোঝা অত্যন্ত প্রয়োজন। তারজন্য এখানে কোনরকম রাগারাগি না করে, কোনরকম কটুক্তি না করে অত্যন্ত স্থির মস্তিষ্কে ধীর চিত্তে এটা বিবেচনা করা দরকার প্রত্যেক মাননীয় সদস্যের, তিনি যে দলেরই হোন না কেন। একটা পলিটিক্যাল ষ্ট্যান্ড পয়েন্ট নেবেন না, এটা পলিটিক্সের অনেক উর্দ্ধে, এটা পশ্চিনবঙ্গের ভবিষ্যতের সঙ্গে জড়িত আছে। এই ছাড়া বিশ্বনাথবাবু একটা কথা বলেছিলেন জরুরী ব্যাপারে। তিনি বলেছিলেন অটনমাস কাউন্সিল করতে। দার্জিলিং ডিস্ট্রিক্টের কার্শিয়াং সাবডিভিশন, কালিংপং সাবডিভিশন এবং দার্জিলিং সাবডিভিশন, সেটাকে আলাদা করে নিয়ে একটা অটনমাস কাউন্সিল করার জন্য তিনি প্রস্তাব রেখেছিলেন। আমি জানি না বিশ্বনাথবাবু অটনমাস কাউন্সিল রাখবার জন্য যে প্রস্তাবটা সি,পি,এম, এবং গুর্খালীগ থেকে করেছে, লিখিতভাবে বিলি করেছে, সেটা দেখেছেন কি না, তিনি যদি সেটা দেখতেন তবে দেখতেন সেই অটনমাস কাউন্সিল তারা যে সাবজেক্টগুলো চেয়েছেন, সেইগুলো সমস্ত স্টেট সাবজেক্ট, ল এ্যান্ড অর্ডার ইনক্লুডিং...

[6-05—6-15p.m.]

আমি এ বিষয়ে কিছু বলতে চাই না। সি, পি, আই, দল একটি দায়িত্বশীল দল, তাদের বিবেচনা করতে বলছি। আগে ওরা যেটা ডিমান্ড করেছেন সেটা ভাল করে দেখুন, তারপর নিশ্চয় আলোচনা করতে পারবেন। ১৭ পয়েন্টে যেটা আছে, সেটা আমরা করতে পেরেছি, ১৭ পয়েন্টে আছে ডিসেন্ট্রালাইজেশন করতে হবে, এ্যাডমিনিস্ট্রেশনে অটোনমি আনতে হবে। কি করেছি আমরা, হিল ডিপার্টমেন্টে একজন সেক্রেটারী, দার্জিলিং-এ অফিস তার। চিফ মিনিষ্টারস' সেক্রেটারিয়েট, দার্জিলিং-এ অফিস তার। হিল এ্যাড-ভাইসারী কাউনসিল করেছি, তাদের সমস্ত দায়িত্ব দিয়ে দেওয়া হয়েছে, তাদের কাছ থেকে প্রস্তাব আসছে কি করতে হবে, না হবে। যে অটোনমির কথা বলেছিলাম আমাদের

নির্বাচনী ইস্তাহারে সেই অটোনমি আমরা করেছি দার্জিলিং জেলার জন্য। আমাদের সেই ছিল এ্যাডভাইসারি কাউনসিল কাজ করছে, যেটা আপনারা করেননি, যেটা কোন সরকার সেখানে করেননি। আমরা চিফ মিনিস্টারাস সেক্রেটারিয়েট করেছি এবং দার্জিলিং-এ আলাদা ছিল সেক্রেটারী বসিয়েছি। নেপালী ভাষাকে আমরা সর্বপ্রথম মর্যাদা দিয়েছি। নেপালী প্রেস কখনো ছিল না, আমরা সেটা সেখানে করেছি। একটা সামান্য জিনিষ দার্জিলিং শহরে ছিল না, সেটা হচ্ছে একটা নেপালী মেয়েদের স্কুল, সেখানে আমরা স্কুল খুলে দিয়েছি সারদেশ্বরী স্কুল। পার্বত্য অঞ্চলের মানুষের অনেক সমস্যা ছিল, এটা সত্য কথা এবং তাদের সমস্যাকে আগে ঠিকভাবে দেখা হয়নি, আমরা প্রাণপণ চেষ্টা করছি তাদের উন্নতির জন্য। আর আজকে যদি রাজনৈতিক মতবাদের ভিত্তিতে বক্তৃতা রাখা হয় তাহলে প্রশাসনিক কোন কাজ হবে না খালি মারামারি কাটাকাটি হবে। তাই আমি বলছি অটোনমির প্রশ্ন যেটা আসছে, সেই অটোনমি

for the purpose of better administration and there has to be decentralised administration,

সেটা আমরা করবার চেষ্টা করছি এবং আরো করে যাব যাতে দার্জিলিং জেলার যে সমস্যা তার খানিকটা সমাধান হতে পারে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিমিরবাবু প্রথম থেকেই আরম্ভ করলেন কাদা ছুঁড়তে, সে কাদা ধুতে হবে। তিনি সার্কুলার রোডে যে বাড়ীর কথা বললেন, সেটা আমার বাড়ী বললেন, সেটা আমার বাড়ী নয়। আমি জানি না তিমিরবাবু দিল্লীর বঙ্গবভনে গিয়েছেন কিনা। মুখ্যমন্ত্রী ডাঃ বিধান চন্দ্র রায় যখন যেতেন তখন তাঁর বন্ধু ডাঃ গাঙ্গুলীর বাড়ীতে থাকতেন, কারণ তাঁকে অনেক উচ্চস্তরের আলোচনা করতে হত এবং তার কাছে অনেক মানুষ আসত। প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যখন দিল্লীতে যেতেন অতুল্য ঘোষের ক্যানিং রোডের বাড়ীতে থাকতেন। অজয়দাকে তো আপনারা দিল্লী যেতে দেননি, কাজ করতে দেননি, সুতরাং সে প্রশ্নে আসছি না। আমরা যদি বঙ্গবভনে কোন উচ্চস্তরের আলোচনা করতে যাই কেন্দ্রীয় মন্ত্রীদের সঙ্গে কিম্বা কেন্দ্রীয় সচিবদের সঙ্গে বা আমাদের সরকারী কর্মচারীদের সঙ্গে তাহলে বঙ্গবভনে যারা গিয়েছেন, তারা দেখেছেন যে সেখানে সেরকম কোন স্থান নেই, বঙ্গভবন একটা হস্টেল। তাই আমরা বঙ্গভবনকে নতুন করে করতে চাইছি, অন্যান্য স্টেট যে ভাবে করছে, মহারাষ্ট্র ভবন, গুজরাট ভবন, হরিয়ানা ভবন ইত্যাদি, তারা যে রকম করেছেন মুখ্যমন্ত্রীর জন্য আলাদা ব্যবস্থা, সেটা আমাদের দরকার। কারণ, অনেক কনফিডেনসিয়াল মিটিং হতে পারে। আমি যে বাড়ীতে থাকি, সেই বাড়ীর আমরা ভাড়া দিই, আমার মাইনে থেকে সরকারী আইন অনুযায়ী পারসেনটেজ কাটা হয়, যদিও বলা হয়েছিল কোন দরকার নেই, কিন্তু আমি গভর্ণমেন্ট ক্লাস ওয়ান অফিসারদের ১০ পারসেন্ট রুল অনুযায়ী যেটা আছে সেটা কেটে নিতে বলেছি। শুধু তাই নয় যেদিন থেকে মুখ্যমন্ত্রী হয়েছি সেদিন থেকে সমস্ত এরিয়ারস আমার মাইনে থেকে কাটা হচ্ছে।

সেটা গভর্ণমেন্ট অফ বেঙ্গল নিয়েছেন, এলাউ করেছেন আমাকে ঐ রুল অনুযায়ী। তা সত্বেও ৬টা ঘর খালি আছে— উপরে ৩টি, নীচে ৩টি। নীচের তলার লিয়াইসন্ অফিসার ও সেক্রেটারিয়েট-এর জন্য ঘর ছেড়ে দিয়েছি। অন্যান্য মন্ত্রীরা যখন যান তাঁরা উচ্চস্তরে আলোচনা কনফারেন্স সেখানে করেন। অর্থাৎ সারকুলার রোড-এ সমস্ত ব্যবস্থা আছে। সেখানে আমার ফারনিচার আছে— ৪টা ঘরে আমার ফারনিচার আছে। আমার ফারনিচার হওয়া সত্বেও সরকার সে সব ব্যবহার করছেন। ভাড়া সম্বন্ধে যেটা বললেন তাতে বলছি যে ভোলা সেন মহাশয় বললেন যে ভাড়া এখনও ঠিক হয়নি। পশ্চিমবঙ্গ সরকার এটা নিয়ে রেখেছেন। যতক্ষণ পর্য্যন্ত মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদের জন্য একটা জায়গায় ব্যবস্থা না হয় ততক্ষণ পর্য্যন্ত এই ব্যবস্থা চলবে। কেন্দ্রীয় সরকারের কাছে বলেছি জায়গার জন্য। অন্যান্য প্রদেশ ভাল জায়গা পেয়েছে। এ বিষয়ে অনেক রুল আছে, সেই রুল অনুযায়ী কাজ করা হচ্ছে। তিমিরবাবু যদি তাই ভেবে থাকেন সেখানে একটা বিরাট ব্যাপার হচ্ছে তাই তাঁকে বলছি যে আপনি যদি দিল্লীতে আসেন তাহলে দেখবেন সেখানে সকাল থেকে রাত্রি পর্য্যন্ত আমি কতগুলি কনফারেন্স, বৈঠক করি আমি কোন দলের

*বিবেচনাধীন আছে। এ প্রসঙ্গে উল্লেখ করা চলে যে নদিয়া জেলার কিছু সংখ্যক বেক যুবকদের মৎস্যচাষ এবং জরিপকার্য প্রশিক্ষণ দেওয়া হইতেছে।*

(খ) প্রশ্ন উঠে না।

**সাউথ সুবার্বন পৌর এলাকায় রেশন দোকানের ডিলারশীপ**

**১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৩।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী**ঃ খাদ্য ও সরবরাহ বিভাগে মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে সাউথ সুবার্বন পৌর এলাকায় কয়টি রেশন দোকানের ডিলারশীপ খালি রহিয়াছে;

(খ) ইহার মধ্যে কয়টির ডিলারশীপের জন্য বেহালা হোলসেল কন্‌জিউমার্স কো অপারেটিভ্ সোসাইটি আবেদন করিয়াছে; এবং

(গ) সেই আবেদনগুলি সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহাশয়**ঃ (ক) দুইটি।

(খ) উক্ত দুইটির জন্যই।

(গ) বর্তমানে আবেদনগুলি সরকারের বিবেচনাধীন রহিয়াছে।

**গম চাষ**

**১৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৭২।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালে পশ্চিমবঙ্গে কত একর জমিতে গম চাষের পরিকল্পনা ছিল;

(খ) তন্মধ্যে কত একর জমিতে গম চাষ হয়েছে; এবং

(গ) লক্ষ্যমাত্রা অনুযায়ী গম চাষ না হওয়ার কারণ কী?

**কৃষি বিভাগের মন্ত্রী মহাশয়**ঃ (ক) ১৩'৫ লক্ষ একর থেকে ১৪ লক্ষ একর।

(খ) বিভিন্ন জেলার মুখ্য কৃষি-আধিকারিকদের প্রদত্ত সংবাদের ভিত্তিতে বলা যায় যে পশ্চিমবঙ্গে ১৯৭৩-৭৪ সালে ৭,৯৬,০০০ একর জমিতে গম চাষ হয়েছে।

(গ) মুখ্যতঃ বীজ ও সারের অভাবেই লক্ষ্যমাত্রা অনুযায়ী গম চাষ হয় নাই।

**প্রাথমিক বিদ্যালয়**

**১৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৮২৩।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের ১লা এপ্রিল থেকে ১৯৭৪ সালের ২২শে ফেব্রুয়ারি পর্যন্ত সময়ের মধ্যে পশ্চিমবঙ্গে মোট কয়টি প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর করা হইয়াছে;

(খ) এই বিদ্যালয়গুলিতে মোট কতজনের কর্মসংস্থান করা হইয়াছে;

(গ) প্রতি হাজার জনসংখ্যা পিছু ১টি করিয়া প্রাথমিক্ বিদ্যালয়—এই হিসাবে পশ্চিমবঙ্গে আর কয়টি প্রাথমিক বিদ্যালয়ের প্রয়োজন; এবং

(ঘ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিক্ষাবিভাগের মন্ত্রী মহাশয়**ঃ (ক) উক্ত সময়ের মধ্যে গ্রামাঞ্চলে ২,৮৪০টি ও শহরাঞ্চলে ৫০৪টি মোট ৩,৩৪৪টি প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর (স্যাংশন) করা হইয়াছে।

(খ) এই বিদ্যালয়গুলিতে মোট ১০,৫৩৬ (গ্রামাঞ্চলে ৮,৫২০ ও শহরাঞ্চলে ২,০১৬) জন লোকের কর্মসংস্থানের ব্যবস্থা (প্রভিসন) করা হইয়াছে।

(গ) ১৯৭৩-৭৪-এর প্রাক্কলিত জনসংখ্যার ভিত্তিতে ঐ হিসাবে আরও ৬,৭৭১টি বিদ্যালয়ের প্রয়োজন। (১৯৭৩-৭৪-এর প্রাক্কলিত জনসংখ্যা ৪'৭৭ কোটি)।

(ঘ) আর্থিক অবস্থানুযায়ী প্রাথমিক শিক্ষা আরও সম্প্রসারণের বিষয় সরকারের বিবেচনাধীন আছে। পঞ্চম পরিকল্পনায় প্রাথমিক শিক্ষার উপর যথেষ্ট গুরুত্ব আরোপিত হইয়াছে এবং পঞ্চম পরিকল্পনার শেষ পর্যন্ত অর্থাৎ ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত পাঁচ বৎসরে মোট ৮,৮০০টি নূতন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা আছে।

### সরিষার তেলকল

**১৮৯**। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৯।) **শ্রীশম্ভুনারায়ণ গোস্বামী**ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি সরিষার তেলকল আছে ও তাহাদের মধ্যে কতগুলি তেলকল বর্তমানে চলিতেছে;

(খ) পশ্চিমবঙ্গের তেলকলে উৎপাদিত সরিষার তেলের পরিমাণ বর্তমানে গড়ে দৈনিক কত;

(গ) পশ্চিমবঙ্গের মানুষের চাহিদার তুলনায় ইহা কত কম;

(ঘ) ঘাটতি সরিষার তেল পূরণের জন্য সরকার কোন স্থায়ী পরিকল্পনা গ্রহণ করিতেছেন কি; এবং

(ঙ) করিয়া থাকিলে, তাহা কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়**ঃ (ক) এই বিভাগে প্রাপ্ত তথ্য অনুযায়ী বর্তমানে পশ্চিমবঙ্গে আনুমানিক ৩৭৮টি সরিষার তেলকল আছে। এই কলগুলি এই বিভাগের নিয়ন্ত্রণাধীন না থাকায় কতগুলি তেলকল চলিতেছে এই সম্বন্ধে কোন সঠিক তথ্য এই বিভাগের জানা নাই।

(খ) এই কলগুলির আনুমানিক দৈনিক উৎপাদন গড়ে ১৯০ মেট্রিক টন।

(গ) গড়ে দৈনিক মাথাপিছু সরিষার তেল খরচের হার ১০ গ্রাম ধরিলে পশ্চিমবঙ্গে দৈনিক ৪৫০ মেট্রিক টন সরিষার তেল প্রয়োজন এবং এই হিসাবে পশ্চিমবঙ্গের সরিষার তেলের দৈনিক ঘাটতি গড়ে ২৬০ মেট্রিক টন।

(ঘ) ও (ঙ) বর্তমানে সরকার ব্যবসায়িক ভিত্তিতে সরিষা বা সরিষার তৈল আমদানী করেন না। অন্যান্য উৎপাদক রাজ্য হইতে বিক্রয়ের জন্য সরিষা ও সরিষার তেল ব্যবসায়ীগণই আমদানী করেন। তবে কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দকৃত কিছু কানাডার "রেপসীড" এই রাজ্যের মিলগুলিতে ভাঙগাইয়া সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে দেবার ব্যবস্থা আছে। কিন্তু এই সরবরাহ সম্পূর্ণভাবে কেন্দ্রীয় বরাদ্দের উপর নির্ভরশীল। সরকার ওয়েস্ট বেঙ্গল এসেনসিয়াল কমোডিটিজ সাপ্লাই করপোরেশন লিমিটেড নামে একটি সংস্থা গঠন করিবার ব্যবস্থা করিয়াছেন। এই সংস্থা ২ কোটি টাকার অনুমোদিত মূলধন লইয়া শীঘ্রই নানাপ্রকার নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের সংগ্রহ ও বন্টনের কাজ আরম্ভ করিবেন।

**সরকারী দপ্তরে বাংলা স্টেনোগ্রাফার**

**১৯০।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৪২।) **শ্রী কাশীনাথ মিশ্রঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের সরকারী দপ্তরে জেলাওয়ারী বাংলা স্টেনোগ্রারের সংখ্যা কত;

(খ) বর্তমানে সরকারের কোন্ কোন্ দপ্তরের কতজন কর্মচারী বাংলা স্টেনোগ্রাফারের ট্রেনিং লইতেছেন; এবং

(গ) বর্তমানে পশ্চিমবাংলার বিভিন্ন সরকারী দপ্তরে বাংলা স্টেনোগ্রাফারের কয়টি পদ খালি আছে?

**অর্থ বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) বর্তমানে অর্থ দপ্তরের নিয়ন্ত্রণে সেক্রেটারিয়েট পুলে ২০ জন বাংলা স্টেনোগ্রাফার আছেন। ইহারা মহাকরণের বিভিন্ন দপ্তরে কাজ করিতেছেন। জেলায় বাংলা স্টেনোগ্রাফার-এর ঐরূপ কোন পদ নাই।

(খ) বর্তমানে কোন কর্মচারী বাংলা স্টেনোগ্রাফারের ট্রেনিং লইতেছেন না।

(গ) বর্তমানে অর্থ দপ্তরে একটি বাংলা স্টেনোগ্রাফারের পদ খালি আছে।

**কানাইপুর স্বাস্থ্যকেন্দ্রের বৈদ্যুতিকরণ**

**১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৯।) **শ্রী গোবিন্দ চ্যাটার্জীঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার কানাইপুর স্বাস্থ্যকেন্দ্রটিতে বৈদ্যুতিকরণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ও থাকিলে কবে নাগাদ উহা কার্যকর হইবে; এবং

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে ইন্ডোর বেডগুলি এখনও চালু না করার কারণ কি?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) হ্যাঁ। তবে কবে নাগাদ কার্যকর হবে এখনই সঠিক বলা সম্ভব নয়।

(খ) ঐ স্বাস্থ্যকেন্দ্রে রান্নাঘর নেই। রান্নাঘর তৈরী করা হচ্ছে। সম্পূর্ণ হলেই বেডগুলি চালু করার কথা।

**স্বরাষ্ট্র (পরিষদীয় বিষয়ক) বিভাগে কর্মচারী নিয়োগ**

**১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৭।) **শ্রী আব্দুল বারি বিশ্বাসঃ** স্বরাষ্ট্র (পরিষদীয় বিষয়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ হইতে ১৯৭৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত এই বিভাগে কোন নূতন কর্মচারী নিয়োগ করা হইয়াছে কি না; এবং

(খ) হইয়া থাকিলে, কতজনকে ও কোন্ পদে নিয়োগ করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (পরিষদীয় বিষয়ক) বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### Central Government's incentive scheme

**193.** (Admitted question No. 1001.) **Shri Birendra Bijoy Malla Deb :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) whether the Central Government's incentive scheme (subsidiary 15 per cent.) for the backward region is applicable to small scale industries; and

(b) if so, whether the State Government has any special programme utilising this subsidy for West Bengal?

**The Minister for Cottage and Small Scale Industries :** (a) Yes.

(b) The State Government has implemented the scheme on the terms and conditions as fixed by the Government of India. For the present the scheme is applicable to the district of Purulia, Nadia and Midnapore only.

### বনগ্রাম শহরে সরকারী নিয়ন্ত্রণে ক্ষুদ্র শিল্প-প্রতিষ্ঠান

**১৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৩।) **শ্রী অজিত কুমার গাংগুলী :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বনগ্রাম শহরে সরকারী নিয়ন্ত্রণে কোন ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠান আছে কি;

(খ) না থাকিলে, তাহার কারণ কি; এবং

(গ) উক্ত এলাকায় কোন শিল্পনগরী (ইনডাস্ট্রিয়াল এস্টেট) প্রবর্তনের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) বনগ্রাম শহরে সরকারী নিয়ন্ত্রণে কোন ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠান নাই।

(খ) পশ্চিমবঙ্গের বনগ্রাম সমেত সমস্ত মফঃস্বল শহরে সরকার নিয়ন্ত্রিত ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠান স্থাপন করা এখনও সম্ভবপর হয় নাই। কিন্তু মফঃস্বল শহরে ক্ষুদ্রশিল্প প্রসারে সহায়তার কাজ প্রজেক্ট বা জেলাশিল্পাধিকারিকদের অফিস হইতে করা হয়। বনগ্রাম বারাসাত প্রজেক্ট অফিস এলাকার অন্তর্ভুক্ত।

(গ) বর্তমানে উক্ত এলাকায় শিল্পনগরী স্থাপনের কোন সরকারী পরিকল্পনা নাই।

### Budget of Tourism Department

**195.** (Admitted question No. 1503.) **Shri Birendra Bijoy Malla Deb :** Will the Minister-in-charge of the Home (Tourism) Department be pleased to state—

(a) the estimated budget of the Home (Tourism) Department if prepared for the Fifth Five-Year Plan;

(b) the nature of programme the Government intend to implement during this Plan period;

(c) the estimated budget for the year 1974-75; and

(d) if the Government has any special programme at Digha and Darjeeling to attract foreign tourists?

**The Minister for Home (Tourism) :** (a) Not yet settled.

(b) Government want to develop the infrastructure for Tourism.

(c) Rs. 15 lakhs.

(d) (1) Government have a special programme for Darjeeling to attract tourists. For the purpose, land has been acquired at Mirik, Darjeeling, for developing the place as a Tourist Centre by constructing a lake, a few tourist cottages and a tourist lodge, etc. A Youth Hostel is also coming up at Darjeeling.

(2) Regarding Digha, Tourism Department has no special programme since development of Digha is the responsibility of the Development and Planning Department.

## বিক্রয় কর

১৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮৯।) **শ্রী নিরঞ্জন ডিহিদার এবং শ্রী অশ্বিনী রায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিক্রয় করের ক্ষেত্রে বিরোধ ও আপত্তিগুলি মীমাংসার কোন তথ্য আছে কি ;

(খ) থাকিলে, (১) ১৯৭১-৭২ সালে এইরূপ বিরোধ ও আপত্তির সংখ্যা ও মোট কত টাকা উহাতে সংশ্লিষ্ট,

(২) ১৯৭২-৭৩ ও ১৯৭৩ সালের এপ্রিল হইতে ডিসেম্বর পর্যন্ত প্রতি বৎসর এইরূপ আপত্তি ও মীমাংসার সংখ্যা (টাকার পরিমাণ সহ); এবং

(গ) উক্ত কেসের মীমাংসা ত্বরান্বিত করার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়া থাকিলে তাহা কি?

**অর্থ বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) এ সম্পর্কে তথ্য আছে।

(খ) (১) ১৯৭১-৭২ সালে বিরোধের সংখ্যা কমিশনার/এ্যাডিসন্যাল কমিশনার স্তরে ১,৫৭৬ এবং এ্যাসিস্টান্ট কমিশনার স্তরে ৭,০৪০। এই প্রসঙ্গে উল্লেখ থাকে যে, ঐ সংখ্যার মধ্যে পূর্ববর্তী বৎসরগুলির বকেয়া বিরোধের সংখ্যা ধরা হয় নাই। বিরোধ ও আপত্তি সংক্রান্ত মামলায় মোট কত টাকা সংশ্লিষ্ট তাহা এখনই বলা সম্ভব নয়। উহা সংগ্রহ করিতে সময় লাগিবে। অনেক ক্ষেত্রে বিরোধের নীতিগত প্রশ্ন এমনভাবে জড়িত থাকে যে সংশ্লিষ্ট টাকার পরিমাণ নির্ধারণ করা সম্ভব নয়।

(২) ১৯৭২-৭৩ এবং ১৯৭৩ সালের (এপ্রিল হইতে ডিসেম্বর পর্যন্ত) বিরোধের সংখ্যা যথাক্রমে নিম্নরূপঃ

১৯৭২-৭৩ সালে

কমিশনার/এ্যাডিসন্যাল কমিশনার স্তরে—১,৭৬৪।

এ্যাসিস্টান্ট কমিশনার স্তরে—৮,৮৮০।

১৯৭৩-৭৪ (এপ্রিল হইতে ডিসেম্বর পর্যন্ত)

কমিশনার/এ্যাডিসন্যাল কমিশনার স্তরে—১,৬৫৩।

এ্যাসিস্টান্ট কমিশনার স্তরে—৭,২৫১।

উপরিউক্ত বৎসরগুলিতে বিরোধ নিষ্পত্তির সংখ্যা নিম্নরূপ ঃ

১৯৭১-৭২ সালে

কমিশনার/এ্যাডিসন্যাল কমিশনার স্তরে--১,৮৪৮।

এ্যাসিস্টান্ট কমিশনার স্তরে--৭,৬৩৬।

১৯৭২-৭৩ সালে

কমিশনার/এ্যাডিসন্যাল কমিশনার স্তরে--২,১০৭।

এ্যাসিস্টান্ট কমিশনার স্তরে--৭,৬৭৭।

১৯৭৩-৭৪ সালে (এপ্রিল হইতে ডিসেম্বর, ১৯৭৩)

কমিশনার/এ্যাডিসন্যাল কমিশনার স্তরে--১,৫৬৫।

এ্যাসিস্টান্ট কমিশনার স্তরে--৫,৮৪১।

(গ) বিরোধের মামলা নিষ্পত্তির জন্য আগামী এপ্রিল, ১৯৭৪ হইতে একটি ট্রাইবুনাল গঠন করা হইতেছে। এই ব্যবস্থা চালু হইলে বর্তমানে বিরোধ মীমাংসার যে তিনটি স্তর আছে তাহা হইতে একটি কমিয়া দুইটি স্তর হইবে। আশা করা যায় এই ব্যবস্থায় বিরোধ নিষ্পত্তি ত্বরান্বিত হইবে।

## LEGISLATION

### The Bengal Municipal (Amendment) Bill, 1974.

**Shri Subrata Mukhopadhayay** : Sir, I beg to introduce the Bengal Municipal (Amendment) Bill, 1974.

(Secretary then read the title of the Bill)

Sir, I beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1974, be taken into consideration.

Under Section 66 of the Bengal Municipal Act, 1932, the Municipalities in the State had the absolute power of creating posts whose monthly salary or the maximum of whose pay scale did not exceed Rs. 200 and of making appointments thereto without the sanction of Government. Though the Municipalities were mostly overstaffed and running deficit, they frequently recruited additional hands by creating new posts without any regard for their financial difficulties. Again, according to the Judgment passed by the Calcutta High Court in 1971, the Municipalities had also the power, under the said section, of revising the pay scales of their employees for which sanction of Government was not necessary. Some Municipalities by resorting to this provision had already revised the pay scales to such an extent that the emoluments of the staff had been raised out of all proportions to their paying capacity. Thirdly, the Municipalities used to grant special pays and allowances at varying rates to their staff without any rational basis and thereby had been increasing their financial liabilities. And, lastly, by way of Puja relief, these local bodies had been making large scale ex-gratia payments annually to their employees notwithstanding the fact that there is no provision for making such ex-gratia grants in the Bengal Municipal Act, 1932 and that they had no means for paying such heavy grants. Further, under pressure

from their employees the Municipalities had been forced to raise these ex-gratia grants arbitrarily from year to year so much so that now it is beyond the financial capacity of most Municipalities to make these ex-gratia payments without assistance from the Government. But even then these local bodies had not been able to stop or control such financially ruinous practices.

By resorting to their legal powers irrationally and by imprudent financial management as explained above, the Municipalities had brought about their virtual bankruptcy. Disproportionately large expenditure on staff establishment which consumes most of the income of the Municipalities, is the main reason of their financial difficulties and their inability to take up development works and render proper civic services to the ratepayers in spite of substantial financial assistance from the Government in the shape of subventions, Grants and loans.

In the above context, it was felt that in the public interest as well as in the interest of financial stability of Municipalities the powers of creating any posts or revising the pay scales of the Municipal employees or of granting special pays or allowances including ex-gratia payments to the Municipal staff should be subjected to prior sanction of Government so that Municipal funds might not be unnecessarily wasted merely on establishment and staff payment but some portion utilised on development works for the benefit of civic population.

Coupled with the above legislative action it was also considered necessary to take some administrative action to tone up Municipal administration. Accordingly, steps have been taken for laying down norms for different Departments of Municipal work. Henceforth requirements of additional staff should be assessed on the basis of such norms. Until then, the Municipalities should not create any posts or make any fresh appointments without the approval of Government and in this way their already heavy establishment cost may be kept under control.

Government has also set up Pay Committee to suggest, inter alia, revised scales of pay for all categories of Municipal staff. Accordingly, it should not be necessary for individual Municipalities any more to have the power of revising the pay scales of their employees haphazardly, and thereby create unnecessary financial liabilities for them.

As the Municipalities might make further appointments or revise the employees' pay scales hectically to take advantage of the setting up of the Pay Committee, immediate legislation was considered necessary. The Bengal Municipal (Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance XII of 1973) was promulgated by the Governor on the 1st December, 1973 to meet the situation.

The object of the present Bill is to continue the provisions of the said Ordinance. The Bill does not propose to take away the powers of Municipal Commissioners of creating posts in Municipalities and granting allowances to the Municipal staff; it only enjoins that before doing so, prior approval of Government should be taken. The Commissioners will continue to have their existing powers as before of making appointment to posts as laid down in the original Bengal Municipal Act, 1932. I hope, the Bill will recieve the full support of the House.

Sir, with these words, I commend my motion for acceptance of the House.

**Shri Shish Mohammad :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 30th March, 1974.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই হাউসে মাননীয় পৌরমন্ত্রী প শ্চিমবাংলা মিউনিসিপ্যালিটি সংশোধনী এ্যামেন্ডমেন্ট বিল এই হাউসে উপস্থিত করেছেন এতে আলোচনায় অংশ গ্রহণ করে আমি আপনার মাধ্যমে দুই একটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আপনি নিশ্চয়ই অবগত আছেন পশ্চিমবাংলায় ৯০টী মিউনিসিপ্যালিটি আছে এবং সেই ৯০টী মিউনিসিপ্যালিটির প্রায় ৩৩ হাজার কর্মচারী আছে, এবং এই ৩৩ হাজার কর্মচারীর কাজের উপর নির্ভর করছে, তাদের পরিশ্রমের উপর নির্ভর করছে পশ্চিমবাংলার সহরের স্বাস্থ্য এবং শিক্ষাব্যবস্থা এবং আরও অনেক কিছু। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা এই কাজে নিযুক্ত আছেন সেই হরিজন-- বিশেষকরে মিউনিসিপ্যালিটির যে সমস্ত নিম্ন-স্তরের কর্মচারী আছেন তাদের অবস্থার কথা কি চিন্তা করেন? তারা যে আজকে কি দুরবস্থার মধ্যে দিয়ে দিন কাটাচ্ছে আজকের দ্রব্যমূল্যের দিনে, তারা যে কি কষ্টের মধ্যে দিয়ে জীবনযাপন করছে তা কি আপনারা জানেন?

[1-10—1-20 p.m.]

এরাই কিন্তু প্রকৃতপক্ষে সমাজের বন্ধু এবং এরাই প্রকৃতপক্ষে সমাজকে এগিয়ে নিয়ে যাচ্ছে, আমাদের রুচিসম্পন্ন করে তুলবার শক্তি একমাত্র এদেরই আছে। এরা পে-স্কেল গ্রাচুইটি, প্রভিডেন্ড ফান্ড, আবাসগৃহ ইত্যাদি সম্বন্ধে বিভিন্ন দাবী-দাওয়া নিয়ে, আন্দোলনে নেমেছিল, তারজন্য এদের উপর একদিকে পুলিশের অত্যাচার অন্যদিকে সরকারের শাসানি নিবিচারে চলেছিল, কিন্তু তা সত্ত্বেও তাদের আন্দোলন দুর্বার গতিতে পশ্চিমবঙ্গে ছড়িয়ে পড়েছিল। তখন সরকার বাধ্য হয়ে আত্মসমর্পন করেছিলেন এবং তাদের সঙ্গে আলোচনায় বসতে হয়েছিল। তাদের দুটি সর্ত কেবলমাত্র মেনে নেওয়া হয়েছে। গ্রাচুইটি, প্রভিডেন্ড ফান্ড, তাদের পে-স্কেল এবং অন্তর্বর্তীকালীন ভাতা এবং অন্যান্য দাবী-দাওয়া সম্বন্ধে তাঁরা বিচার বিবেচনা করবেন, এই সিদ্ধান্ত নিয়ে ঘোষণা করেছিলেন যে একটা পে কমিটি গঠন করে দেবেন, সেই কমিটি রিপোর্ট দিলে পর তার ভিত্তিতে সরকার সিদ্ধান্ত নেবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন যে এই সিদ্ধান্ত নেওয়ার ৬ মাসের মধ্যে তাদের পে কমিশনের আওতায় আসতে হবে এই অছিলায় সেই রিপোর্ট বার হল না। তাদের দাবী দাওয়া বিষয়ে পে কমিশনের রিপোর্ট বার করতে হবে এই দাবী ছিল। আমাদের পৌরমন্ত্রী নিজে বলেন এবং তাঁর দলের লোকেও বলে থাকেন যে তিনি নাকি প্রগতিশীল লোক। কিন্তু তিনি এমন একটী সংশোধনী বিল নিয়ে আসলেন, যে, সেটা যদি আপনি অধ্যক্ষ মহাশয় পড়েন তাহলে আশ্চর্য্যান্বিত হবেন এবং বাংলাদেশের জনসাধারণও যদি সেটা পড়ে তাহলে এদের প্রতি ঘৃণার ভাব পোষণ করবে, এ বিষয়ে সন্দেহ নেই। মিউনিসিপ্যালিটির আন্ডারে যে সমস্ত কর্মচারী আছে, সেই সমস্ত কর্মচারীর বেতন বৃদ্ধি করবার ক্ষমতা কর্তৃপক্ষের কমিশনারের নাই, ইনক্রিমেন্ট দেবার ক্ষমতা নাই, নূতন পোস্ট ক্রিয়েট করবার যদি প্রয়োজন হয় তাহলে সেটা করবার অধিকার তাঁর নাই, পুরাতন পোস্ট যদি খালিও হয় তাহলে সেখানে যে অন্য কাউকে চাকুরি দেওয়া হবে, স্টেট গভর্ণমেন্টের প্রাইয়র স্যাংশন বা অনুমোদন ছাড়া, সে ক্ষমতাও নাই এবং থাকবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই আশ্চর্য্যান্বিত হবেন যে, যেখানে জনসাধারণের নির্বাচিত প্রতিনিধি দেওয়া হয়েছে, সেই মিউনিসিপ্যালিটির কেন ক্ষমতা থাকবে না? এঁরা বলেন এঁরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ বা ডিসেন্ট্রালাইজেশন করে গ্রাম থেকে গ্রামান্তরে ক্ষমতাকে ছড়িয়ে দেবেন এবং দেশের সাধারণ মানুষ নিজেরাই নিজেদের যাতে শাসন করবার অধিকার পায় এবং নিজেদের উন্নতিসাধন করতে পারে এবং তার ব্যবস্থা করবেন, এই কথা এঁরা বলেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমরা কী দেখছি? যারা জনসাধারণের নির্বাচিত প্রতিনিধি-- তাদের হাতে কোন ক্ষমতা থাকছে না। সভাসমিতিতে মিটিং করে গান্ধীজীর বুলি আউড়িয়ে বেড়ান, গান্ধীজীর পরিকল্পিত পঞ্চায়েৎ রাজ প্রতিষ্ঠা করবার কথা যেখানে, সেখানে আজ কী হচ্ছে? নির্বাচিত প্রতিনিধের ক্ষমতা পর্য্যন্ত হরণ করে নেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গের বহু মিউনিসিপ্যালিটি সুপারসিড করে রাখা হয়েছে। নির্বাচিত প্রতিনিধিদের সেখানে যেতে দেওয়ার অধিকার দেওয়া হচ্ছে না। আপনি জানেন স্যার, দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, নেতাজী সুভাষচন্দ্র বসু কারাগার থেকে বের হয়ে এসে বৃটিশের বিরুদ্ধে স্বায়ত্ত-শাসনের অধিকার দাবী করেছিলেন এবং বৃটিশকে ঘায়েল করে এই স্বায়ত্ত্ব-শাসনের অধিকার

কেড়ে নিয়েছিলেন। তাঁরাই দেশের স্রষ্টা ছিলেন। তাঁরাই দেশের জনগণকে উদবুদ্ধ করে তাদের নিয়ে দেশের জন্য সংগ্রাম করেছিলেন, আন্দোলন করেছিলেন। আপনারা নাকি তাঁদেরই উত্তর-সূরী? আপনারা নাকি তাঁদের স্মৃতি ও আদর্শ অনুসরণ করে চলছেন? কিন্তু কোথায়? যে সামান্য অধিকার এই মিউনিসিপ্যালিটীর কমিশনারদের দেওয়া হয়েছিল, তা কেড়ে নেওয়া হয়েছে। এর থেকে জঘন্য কাজ আর কী হতে পারে? যেখানে ভারতের সংবিধানে পর্য্যন্ত বলা হয়েছে যে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করতে হবে। অথচ আমরা দেখছি এখানে তার উল্টো। কিন্তু অন্যান্য অনেক রাজ্যে দেখছি সেখানে তাদের শাসন কার্য্যের সুবিধার জন্য ক্ষমতা কেন্দ্রীভূত করে না রেখে গ্রাম থেকে গ্রামান্তরে বিভিন্ন সংস্থা গঠন করে তাদের হাতে শাসন ক্ষমতা তুলে দিয়েছে। আমাদের এখানেও তাই করতে হবে। কিন্তু এখানে আমরা দেখতে পাচ্ছি এঁরা গনতন্ত্রকে হত্যা করে চলেছেন। জন-সাধারণের যেটা হলো যন্ত্র— গনতন্ত্র, সেটাকে এঁরা প্রকাশ্য দিবালোকে ডাকাতি করছেন। রাত্রির অন্ধকারে নয় কাজেই আর সিঁধ কাঠিরও প্রয়োজন নাই— দিন দুপুরে এঁরা ডাকাতি করছেন। তাই স্যার, আপনার মাধ্যমে বলতে চাই এটা কি প্রকৃত গনতন্ত্র? গনতন্ত্রের প্রকৃত রূপ— এই বিলে নিয়ে আসতে হবে, না, একনায়কতন্ত্র বজায় রাখা হবে, না, ফ্যাসিবাদকে প্রশ্রয় দেওয়া হবে? কোন্‌টা? আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রিকে জিজ্ঞাসা করতে চাই— ১৯৩২ সালের যে বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্ট, তাতে জনসাধারণকে মিউনিসিপ্যাল কমিশনারদের ক্ষমতা ডেলিগেট করা হয়েছিল, আজ কী কারণে বাতিল করে দিয়ে এই সংশোধনী নতুনভাবে নিয়ে এসেছেন আজকে? অথচ আজকে দেখা যাচ্ছে সেখানকার কর্মচারীরা খেতে পাচ্ছে না, পরতে পাচ্ছে না। তাদের সুখ-সুবিধার কোন কথা চিন্তা না করে তাদের ঘাড়ে গিয়ে পড়ছেন—সিংহের মত তাদের মুণ্ড ছেদন করবার জন্য। তাই আপনাকে অনুরোধ করবো মাননীয় স্পীকারের মাধ্যমে যে আর দিন-দুপুরে এইরকম ডাকাতি করবেন না। অন্ততঃ কমিশনারদের যে সামান্য কিছু ক্ষমতা ও অধিকার ছিল সেটা খর্ব করবেন না, হরণ করবেন না। তাঁরা জনসাধারণের নির্বাচিত প্রতিনিধি— তাঁদের আপনি কাজ করতে দিন। আমরা পলিটিক্যাল সায়েন্সে একটী কথা পড়েছিলাম— গভর্ণমেন্ট বাই দি পিপ্‌ল, ফর দি পিপ্‌ল এ্যান্ড অফ দি পিপ্‌ল। সেখানে ক্ষমতা ক্রমান্বয়ে জনসাধারণের মধ্যে ছড়িয়ে দিতে হবে। তা আপনি না করে নিজের হাতে সমস্ত ক্ষমতা নিয়ে নিচ্ছেন কেন? আজকে যাকে ছাঁটাই করার দরকার নাই, তাকেও আপনি ইচ্ছে মত ছাঁটাই করতে পারবেন যে লোক আপনার সমর্থক নয়। সম্পূর্নভাবে দলবাজী করবার একটা সুযোগ আপনি এই বিলের মাধ্যমে নিয়ে আসছেন। দিনকাল পাল্টে গেছে, অনুরোধ করছি আর এগোবেন না এদিকে।

[1-20—1-30 p.m.]

আর সেদিক থেকে গনতান্ত্রিক পথে আপনারা না করে সেখানে কমিশনারদের অধিকার খর্ব করছেন— ভাত দেবার কেউ নয়, কিল মারবার গোঁসাই। আপনাদের টাকা দেবার ক্ষমতা নেই অথচ আইন করে তাদের ক্ষমতা কেড়ে নিচ্ছেন। তাই আমি যে আমার সংশোধনী এনেছি সেটা আমি মুভ করছি এবং এই বিলের বিরোধীতা করছি।

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের পৌরমন্ত্রী পৌর আইন সংশোধনের জন্য আমাদের সামনে বিল উপস্থিত করেছেন। আমি আমার সংশোধনীর যেটা সেটা মুভ করলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় বিভিন্ন অঞ্চলে প্রায় ৮৭টা মিউনিসিপ্যালিটি আছে। এবং তাদের যে ক্ষমতা আছে কার্য্যত তা রদ করা হচ্ছে। পৌরমন্ত্রী মহাশয় বলেছেন যে তিনি ক্ষমতা হরণ করেন নি। কিন্তু কার্য্যতঃ আমরা দেখছি যে সেখানে ক্ষমতা হরণ করা হচ্ছে। আমি পৌরমন্ত্রী মহাশয়কে এই কথা বলি আপনি এই বিল তুলে নিন। পশ্চিমবাংলার পৌর শাসন ব্যবস্থা আজকে যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তাতে এই সমস্ত পৌরসভাগুলির অবস্থা চরম। স্বাধীনতার আগে থেকে সেই জাতীয় আন্দোলনের সময়

আমাদের দেশের বিভিন্ন নেতারা পৌর শাসন অধিকার প্রতিষ্ঠার জন্য বৃটিশ শাসনের বিরোধীতা করেছিলেন। সেই বৃটিশ আমলে ১৯৩২ সালের মিউনিসিপ্যাল আইনের যে অধিকার সেটা আর হরণ করবেন না। পৌরমন্ত্রী মহাশয় বলেছেন যে পৌরসভাগুলিতে এ্যাপয়েন্টমেন্ট দিয়েছে পূজা রিলিফ ইত্যাদির কথা তিনি বলেছেন। অর্থনৈতিক দিক থেকে তাদের দূরবস্থা বেড়েছে এবং সেই দূরবস্থা দূর করবার জন্য তারা গভর্ণমেন্টের কাছে এসেছে ও গভর্ণমেন্টকে টাকা দিতে হচ্ছে। তিনি গভর্ণমেন্টের পক্ষে এই এ্যাপয়েন্টমেন্ট এবং পূজা রিলিফ দেওয়া এখন কিছু পরিমানে বন্ধ করতে চান। আমি পৌরমন্ত্রী মহাশয়কে এই কথা ভাবতে বলি ও এই সদ্ধান্ত নিতে বলি যে আজকে পৌরসভাগুলির যে অর্থনৈতিক দূরবস্থা তার কারণটা কি? তার কারণ হচ্ছে তাদের রিসোর্স তা বাড়ানো হয়নি। বৃটিশ আমলে সেই রিসোর্স তারা পেতো আজও তাই পেয়ে আসছে। একমাত্র ডাইরেক্ট ট্যাক্সেস এ্যান্ড ইনডাইরেক্ট ট্যাক্সেস। তাও সবাই দিতে পারে না। মানুষের একটা ক্ষমতা আছে তাই তারা আর কিছু করতে পারছে না, তাদের আর কিছু করার সুযোগ নেই। তাদের আর কোন রিসোর্স নেই তাই সরকার মিউনিসিপ্যালিটিগুলিকে যে সাহায্য করেন দয়া করে তাই তাদের রোজগার। এছাড়া তাদের রোজগারের আর কোন ক্ষমতা নেই। তাদের রোজগারের ক্ষমতা বাড়ান। পৌরসভাগুলিকে-- স্বয়ং শাসিত প্রতিষ্ঠানগুলিকে স্বয়ং সম্পূর্ণ যে আর্থিক ক্ষমতা সে ক্ষমতা দান করুন। তা না করে তাদের ক্ষমতা খর্ব করতে চাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পৌরমন্ত্রী মহাশয়কে এই কথা ভাবতে বলি। আজকে আমরা দেখছি যে সরকার ক্রমশঃ পৌরসভাগুলির ক্ষমতা কেড়ে নিচ্ছেন। আপনারা কোলকাতা কর্পোরেশান নিয়ে রেখেছেন, নিয়ে কোলকাতা কর্পোরেশানে নির্বাচিত সদস্যদের আপনারা সেখান থেকে সরিয়ে দিয়েছেন। আপনারা সেই কোলকাতা কর্পোরেশানকে নিয়ে কি ভালো করতে পেরেছেন? আজকে আমরা দেখতে পাচ্ছি যে সরকারের হাতে ওই কর্পোরেশান আসার পর সেখানে কি হয়েছে। কাউনসিলারদের কাছ থেকে নাগরিকরা যে সমস্ত সুযোগ সুবিধা পাচ্ছিল-- কারণ কাউনসিলারদের পাড়ায় থাকতে হোত সেই কারনে অন্ততঃপক্ষে লোকের জন্য কিছু কাজ তাদের করতেই হতো। কিন্তু আজকে তা হচ্ছে না। আজকে পশ্চিমবাংলার পৌরসভাগুলি আপনারা দখল করে রেখেছেন। তাদের নানারকম অসুবিধা থাকতে পারে আপনারা এ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস নানান রকম করতে পারেন তা করেন নি। দেখা যাচ্ছে আপনারা সেই সমস্ত পৌরসভা দখল করে রেখেছেন। এমন কি দেখা যাচ্ছে যে কংগ্রেসের ভিতর যে দলীয় কোন্দল আছে তার মধ্যেও নানান রকম অবস্থা এই পৌরসভাগুলি নেবার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা মাননীয় পৌরমন্ত্রী মহাশয়কে বলি যে আপনারা রিসোর্স বাড়ান, মিউনিসিপ্যালিটিগুলির রোজগারের ক্ষমতা বাড়ান। এ্যামিউজমেন্ট ট্যাক্স সহ গভর্ণমেন্টের সেলস ট্যাক্স ইত্যাদি সবই সরকার নিয়ে নেন অথচ দেখা যাচ্ছে তাদের রোজগারের কোন পথ নেই। সেই ১৯৩২ সালে আইনে তাদের যে অবস্থা ছিল তার চেয়েও মানুষ অনেক বেড়ে গেছে কিন্তু তারা রিসোর্স বাড়াতে পারছে না। বেহালা বা অন্য দু-পাঁচটা মিউনিসিপ্যালিটির লোক বাড়তে পারে কিন্তু অধিকাংশ মিউনিসিপ্যালিটিগুলিতেই আন্ডার স্টাফ। যেভাবে লোক সেখানে বেড়েছে শহরতলিতে উদ্বাস্তু এবং অন্যান্য মানুষ যে ভাবে বেড়েছে সে ভাবে কি স্টাফ আছে? সেখানে ঝাড়ুদার মেথর ইত্যাদি সে তুলনায় অনেক কম।

সুতরাং আজকে পৌরসভার যারা কমিশনার তাদের ক্ষমতা কেড়ে নেওয়া অর্থহীন এবং আস্তে আস্তে সরকারের একটা দৃষ্টিভঙ্গী এর দ্বারা প্রতিফলিত হচ্ছে সেটা হচ্ছে পৌরসভার ক্ষমতা কেড়ে নেওয়া। বলা হচ্ছে তারা পূজো রিলিফ বেশি দিচ্ছেন। আপনি জানেন পৌর কর্মচারীরা এ যাবতকাল কত কম বেতন পান এবং দীর্ঘকাল তারা সংগ্রামের পরে কর্মচারীরা এই যে পূজো রিলিফ এক্স গ্রাসিয়া পেমেন্ট আদায় করে নিয়েছেন এবং আমাদের দেশে এটা স্বীকৃত সত্য এটা ডেফার্ড পেমেন্ট অর্থাৎ কম মাইনে যারা পায় তাদের ওয়েজের একটা অংশ হিসাবে এটা প্রতিভাত হয়েছে। আমি জানি না কোন্ মিউনিসিপ্যালিটি আছেন যারা পূজা রিলিফ হিসাবে কর্মচারীদের টাকা ঢেলে দিচ্ছেন যেটা অবজেক্ট এ্যান্ড রিজেনসে বলছেন। পূজা রিলিফের টাকা যদি কেড়ে নেওয়ার চেষ্টা হয় পৌর কর্মচারীরা তা মেনে নেবেন না। পে-কমিটি করেছেন এবং তাতে ৮০ পারসেন্ট সাবভেন্‌সানের টাকা

ইত্যাদি চলে যাচ্ছে বলা হচ্ছে। দু একটা মিউনিসিপ্যালিটিতে হয়তো বেশি লোক এ্যাপয়েন্টমেন্ট দিয়েছে। সেইজন্য সমস্ত পৌরসভার ক্ষমতা কেড়ে নেবার চেষ্টা অগণতান্ত্রিক, অন্যায় এবং এর সর্বতোভাবে বিরোধীতা করি।

**Mr. Speaker :** Honourable Members, half-an-hour time was allotted for discussion of the Bill, which is going to expire. Still there are some members to participate in the discussion, Minister will have to reply and I think there will be demand for division also. So, with the sense of the House, under rule 290, I want to extend the time by one hour more. I think the House will agree.

(Voices—Yes)

So, with the sense of the House the time is extended by one hour for discussion on this Bill.

Now I call upon Shri Abdur Rauf Ansari.

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, I support the Bengal Municipal (Amendment) Bill. 1974. I have heard the speech of my friend who has spoken just now. I think he must be residing in the municipal area and must have experience of the municipal areas. But so far as I and the people of West Bengal are concerned, we fully understand that people residing in a particular municipal area expects that minimum civic amenity is given to the people of that area. What we have found during the last 4 years that the representatives of the municipalities are more active about politics and groupism than for civic amenities. I have got bitter experience of 1969 when the United Front was formed in the Calcutta Corporation and the CPM Mayor came with a proposal for giving Puja bonus. But as there was no provision for Puja bonus the name was given as ex-gratia payment. Well, Sir, Calcutta Corporation or any Municipality is not a business concern, it is not a profit earning concern. So, how can you give bonus or ex-gratia payment? When the Municipalities are over-loaded with so many commitments, when the Municipalities and Corporations are not in a position to fully discharge their duties about giving civic amenities to the citizens why are you over-loading your financial position by committing this? Why was it done? It was done with the motive to create chaos in all the Municipalities by making their financial position worse. What has happened, Sir? Naturally service has gone down, because our resources are limited, Municipalities and Corporations are over-loaded with commitments but lakhs of rupees are being paid.

[1-30—1-40 p.m.]

It was just to create cheap popularity and nothing else. I think the Government is doing the right thing by bringing this amending Bill. The municipalities are not being deprived of their power but Government has considered it necessary in the public interest as well as in the interest of financial stability that prior sanction of the Government will be necessary for creating any post or to revise the pay scales of the employees or of granting special pays or allowances including ex-gratia payments to the municipal employees. I have seen here during the last four years that when any new Government is formed, election is held in the municipalities and some persons are appointed there and then ex-gratia payment is made to them. I would say, Sir, it is just to keep their groups in power that they give appointments to persons of their choice. Sir, I have found these things particularly during 1969. Sir, these things cannot continue. But you will see that as under section 66 of the Bengal Municipal Act, 1931, the municipalities in the State had the absolute power of creating posts where the salary or the maximum of the pay scale did not exceed Rs. 200 per month and also of making appointments thereto without the

sanction of Government, these things are going on and therefore this amendment is necessary. The municipalities shall be able to appoint persons by creating new posts or revise the pay scales of the municipal employees or granting special pays or allowances including ex-gratia payment but the municipalities should get prior sanction of the Government. If there is any financial implication or if there is deficit in the budget the municipalities can approach the Government. The intention of the Government in bringing this Bill is just to help the rate-payers, just to help the *nagariks*, just to help the people, just to give civic amenities to the people. My friend, Shish Mohammad, said that by this amendment the municipalities are being deprived of their power to make ex-gratia payment. But I think, Sir, it is not correct. When the municipalities are over-burdened with so many things, when they are unable to give civic amenities to the people, to the rate-payers, what is the necessity of giving ex-gratia payment? So if this is not stopped, then there will be another burden on the municipalities. The municipalities should see to it. I think the municipalities will now be able to pay maximum attention to the people to the rate-payers of the municipalities of the State. At the same time they must look to the interest of the employees also. I don't say that they will not look after the employees. Everybody should be the well-wisher of the employees. The workers are nobody's monopoly. I am equally well-wisher of the workers. But the Government by bringing this Bill has come forward to save the municipalities from their financial troubles and to see that irregular things are not being done by the municipalities. So, I request my friend to withdraw the amendment and to support the Bill for the interest of the citizens.

**Shri Gobinda Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে এই স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠানগুলির দীর্ঘদিনের অর্জিত অধিকার শুধুমাত্র একটি ছোট বিল এনে সেই অধিকারের মূলে কুঠার আঘাত করা হচ্ছে। দেশবন্ধু চিত্তরঞ্জন থেকে আরম্ভ করে ভারতবর্ষের বহু মনীষী এর জন্য সংগ্রাম করেছে। কিন্তু আপনারা সেই অধিকারকে এই বিলের মাধ্যমে একটা বুরোক্র্যাটিক কন্ট্রোলের মধ্যে আনতে চাচ্ছেন। সেই সমস্ত মিউনিসিপ্যালিটিগুলির অধিকার আপনারা হরণ করছেন। তাহলে আপনারা এই সমস্ত পৌরসভার আর কি কি অধিকার রাখতে চাচ্ছেন আর কি কি অধিকার হরণ করতে চাচ্ছেন সেটা আমরা জানতে চাই। ইতিমধ্যে আমরা দেখেছি যে ঐ বুরোক্র্যাটিক কন্ট্রোলের স্বীকার হয়ে প্রায় প্রতি ক্ষেত্রে এই সমস্ত স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠানগুলির স্যাংসনের প্রয়োজন হয়। এবং এই এই স্যাংসন চাওয়ার ব্যাপারে দিনের পর দিন মাসের পর মাস জেলা দপ্তর থেকে আরম্ভ করে রাইটার্স বিল্ডিংস পর্যন্ত ঘোরাঘুরি করেও তারা কাজ আদায় করতে পারে না।

ইতিমধ্যে যে নিয়ম আছে আপনারা যেসব সাবভেনসান গ্রান্ট দেন ৮০ পারসেন্ট ডিয়ারনেস এ্যালাওয়েন্সের এগেনষ্টে--কোন জায়গায় এ্যাপয়েন্টমেন্ট প্রয়োজন হয়ে পড়ে এবং সেখানে কাউকে যদি প্রায়র স্যাংসান করতে হয় তাহলে সাবভেনসন গ্রান্ট পান--এরকম বিভিন্ন মিউনিসিপ্যালিটির আবেদনপত্র এখনও রাইটার্স বিল্ডিংসের বিভিন্ন সরকারী দপ্তরে পড়ে রয়েছে। এখন পর্যন্ত সেগুলি ডিসপোজ অব করতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিল আনার মানেই হচ্ছে আমলাতন্ত্রের হাতে পৌরসভাকে নতুন করে শিকারে পরিণত করা। জানি না মাননীয় স্বায়ত্বশাসন মন্ত্রীর দপ্তরে কতজন কেরানী, অফিসার আছেন, যারা এটা করবেন। মিউনিসিপ্যালিটি যেখানে বিভিন্ন এ্যাপয়েন্টমেন্ট চাইবেন, স্যাংসান্ড চাইবেন, সেগুলি ডিসপোজ অব করবার মত যথেষ্ট স্টাফ আছে কিনা আমার জানা নেই এবং তার যথেষ্ট এ্যারেঞ্জমেন্টও আছে কিনা আমার জানা নেই। কিন্তু আজকে এই আইনটাকে হাতে নিয়ে নিচ্ছেন। তার থেকে বলুন পশ্চিমবাংলায় মিউনিসিপ্যালিটি থাকবে না, কর্পোরেশন থাকবে না, সরকার নিজেরাই চালাবেন, নিজেরাই ট্যাক্স আদায় করবেন, তাহলে তার একটা মানে বোঝা যায়। তাহলে আমরা বুঝতে পারি যে সরকার দেশ থেকে মিউনিসিপ্যাল এ্যাডমিনিষ্ট্রেসন তুলে নিজেদের হাতে নিতে চান। ষ্টেটমেন্ট অব অবজেক্টস এন্ড রিজনস-এ বলা হয়েছে মোষ্টলি ওভার ষ্টাফড--সমস্ত

মিউনিসিপ্যালিটিগুলিতেই নাকি মোস্টলি ওভার স্টাফ্‌ড, এইরকম একটা অদ্ভুত কথা কোথা থেকে পেলেন আমি জানি না। মাননীয় স্বায়ত্বশাসন মন্ত্রী বিভিন্ন মিউনিসিপ্যালিটি ভিজিট করে এই অভিজ্ঞতা পেয়েছেন কিনা আমার জানা নেই। কিন্তু এটা দেখা যাচ্ছে অধিকাংশ মিউনিসিপ্যালিটিরই আন্ডার স্টাফ্‌ হয়ে আছে। এই সম্বন্ধে আমি বলছি রুরাল মিউনিসিপ্যাল কমিটি যেটা কেন্দ্রীয়ভাবে হয়েছিল এ. পি. জৈনের সভাপতিত্বে ১৯৬৬ সালে, তারা রিপোর্ট দিয়েছেন পশ্চিমবঙ্গ সম্বন্ধে যে এখাণ্ডকার ৮৯টি মিউনিসিপ্যালিটির মধ্যে ২৪টি মিউনিসিপ্যালিটির হেল্‌থ অফিসার নেই। এটা খোঁজ করে দেখলে দেখা যাবে যে বহু পৌরসভারই হেল্‌থ অফিসার নেই, ওভারসিয়ার নেই, স্যানিটারি ইংসপেক্টর নেই, ইমপর্ট্যান্ট ফাংসনারিজ নেই, সেগুলি বাদ দিয়েই কাজ করতে হচ্ছে। একটি লোককেই হেড-ক্লার্ক, এ্যাকাউন্ট্যান্ট, ফাইলিং ক্লার্কের কাজ করতে হয়। এইভাবে আজকে পৌর-সভাগুলি চলছে। পশ্চিমবাংলার সহরাঞ্চলে, নগরাঞ্চলে যেখানে জনসংখ্যা ৩।৪।৫ গুণ কোন কোন ক্ষেত্রে আরো বেশী বেড়ে গেছে, যেখানে কাজের পরিমাণ, পরিধি বেড়ে গেছে, রোড মাইলেজ বেড়ে গেছে সেখানে আরো বেশী স্টাফ দরকার, তার পরিবর্তে স্টাফ সংকুচিত করার চেস্টা হচ্ছে। তাহলে স্টাফ কি করে বেশী আছে, ওভার স্টাফ কিভাবে আছে আমি বুঝতে পারছি না। এই সম্পর্কে যদি একটা টেবল দেওয়া হত যে এই মিউনিসিপ্যালিটির জনসংখ্যা এত, সেখানকার টোটাল এরিয়া হচ্ছে এত স্কোয়ার মাইল, তার স্টাফের সংখ্যা এত তাহলে তার একটা মানে বোঝা যেত। এই কথা যদি বলতেন যে এত পারসেন্টের বেশী ডিয়ারনেস এ্যালাওয়েন্স বাবদে খরচ করা যাবে না তাহলে বুঝতাম যে তার একটা মানে হচ্ছে। কিন্তু সেই রাস্তা দিয়ে আপনি হাঁটেন নি। এই কথা যদি বলতেন মহার্ঘ ভাতার ব্যাপারে যেসব সাবভেনসন গ্রান্ট দেবার সিসটেম আছে সেটা দেব না, যদি এ্যাডভান্স স্যাংসান নাও, তাহলে তার একটা মানে ছিল। আজকে স্বায়ত্ব-শাসন মন্ত্রী ঘোষণা করুন এই সাবভেনসন গ্রান্ট ডিয়ারনেস এ্যালাওয়েন্সের এগেনস্টে দেব না সেই সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিকে যারা এ্যাডভান্স স্যাংসান নিয়ে এই এ্যাপয়েন্ট-মেন্ট করবে তাহলে বুঝতাম যে তার একটা সদিচ্ছা আছে। এখন শুধুমাত্র পৌরসভা-গুলির অধিকার সংকুচিত করবারই ইচ্ছা তার আছে। অর্থাৎ যিনি যত বড় পোজিসনে থাকবেন তলার তলার লোকেদের নিদ্দিস্ট অধিকারকে তত সংকুচিত করবেন। অর্থাৎ পৌরসভার অধিকার রাজ্যসরকার সংকুচিত করবেন, বোধ হয় এটাই পরোক্ষভাবে বলতে চাচ্ছেন রাজ্যসরকারের অধিকার কেন্দ্রীয় সরকার সংকুচিত করুন, প্রয়োজন হলে সংবিধানকে সংশোধন করে দিন। রাজ্যের স্বাধিকারের প্রশ্নে আজকে যেমন নীরব, তেমনি পৌরসভা, অঞ্চল পঞ্চায়েতের স্বাধিকারের প্রশ্নের ব্যাপারেও নীরব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পূজা রিলিফ দেওয়া হচ্ছে ফ্যানটাস্টিক্যালি। পে-স্কেল রিভিসন করতে বলা হয়েছে—পূজা রিলিফের ব্যাপারটা একটুখানি কিরকম সেটা ভেবে দেখুন। বহু এ্যাপয়েন্ট করতে বলা হয়েছে, অনেক পৌরসভার এই রকম তথ্য আছে। দু-একটি মিউনিসিপ্যালিটি যদি কিছু করে থাকে তারজন্য পশ্চিমবাংলার ৯০টি মিউনিসিপ্যালিটি দায়ী হবে? কেউ যদি চুরি করে তাহলে দেশের সমস্ত লোক চোর হয়ে যাবে? ডিফলটিং মিউনিসিপ্যালিটির এগেনস্টে এ্যাকসন নেবার ব্যবস্থা আছে, সেগুলিকে আপনারা সুপারসেসন করে দিতে পারেন। কোন্‌ কোন্‌ মিউনিসিপ্যালিটি তাদের অধিকারের বাহিরে কত বেশী সংখ্যায় ক্ষমতার অপব্যবহার করেছে এইরকম কোন তথ্য আমাদের হাউসের সামনে রাখা হয়নি, অতএব এর পিছনে যে একটা অবজেকটিভ রিয়্যালিটি আছে সেটা বোঝার কোন উপায় নেই। পূজা রিলিফ কিছুটা দিতে হচ্ছে। বিভিন্ন মিউনিসিপ্যালিটি দীর্ঘদিন ধরে আন্দোলন করে এই পূজা রিলিফ আদায় করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পৌরসভাগুলির বেতন ও মহার্ঘভাতা অত্যন্ত কম ছিল। মিনিমাম ওয়েজ এ্যাক্ট চালু হবার আগে ৫।১০।১৫।২০।২৫ টাকা পর্য্যন্ত পৌরসভার কর্মীদের মাইনে ছিল। ১৯৫৯ সালে মিনিমাম ওয়েজ এ্যাক্ট চালু হল। এই মিনিমাম ওয়েজ এ্যাক্ট চালু হবার আগে কি দেশে দ্রব্যমূল্য খুব সস্তা ছিল? এই টাকায় তখন কোন লোক সংসার চালাতে পারতেন? এই মিনিমাম ওয়েজ এ্যাক্ট চালু করে পৌরসভাগুলিকে যখন ইনডাস্ট্রি ডিক্লেয়ার করে দেওয়া হল তখন সেখানে কর্মচারীরা পৌরসভার কমিশনারের উপর চাপ সৃষ্টি করেছেন এবং তখন পূজা রিলিফ দিতে বাধ্য হয়েছেন, তার কারণ তাদের মাইনে, ভাতা অত্যন্ত কম।

এখনও পর্য্যন্ত রাজ্যসরকারের সমপর্যায়ে—সরকারের কর্মচারীরা যে ডিয়ারনেস এ্যালাওয়েন্স পান, যে স্যালারী পান তারা তা পান না। সরকারের যদি এই ব্যাপারে আন্তরিকতা থাকে তাহলে আগে ঘোষণা করুন যে রাজ্যসরকারের কর্মচারীদের সমহারে বেতন ও মহার্ঘভাতা পৌরসভার কর্মচারীদের দেবেন। তার কারণ পৌরসভার কর্মচারীরা যে কাজ করছেন সেটাও একটা ন্যাশানাল সার্ভিস অথবা সেমি-ন্যাশানাল সার্ভিস, কাজেই তাদের দায়িত্ব রাজ্যসরকারকে গ্রহণ করতে হবে। তাছাড়া সেখানে একটা ন্যাশানাল ইকনমির প্রশ্নও আছে কিন্তু এসব কথা এরমধ্যে নেই। সরকারের নিযুক্ত বহু কমিশন বা কমিটি—এ, পি, জৈন কমিটি, কেন্দ্রীয়ভাবে যে কমিটি হয়েছিল, তাদের রেকমেন্ডেসান আছে যে পৌরসভাগুলির আর্থিক সঙ্গতি বাড়ানোর ব্যবস্থা করা হোক। সে কথাও কিন্তু এরমধ্যে নেই। এ যেন ঐ যে কথায় বলে, ভাত দেবার বেলায় নেই কিল মারবার বেলায় আছে, ঠিক তেমনি। এখানে পৌরসভাগুলিকে কিভাবে স্বয়ংভর করা যায়, কি করে অর্থনৈতিক দিক দিয়ে তাকে স্বয়ম্ভর করা যায়, কি করে তার আয়ের উৎস বাড়ানো যায় তার কোন ব্যবস্থা নেই। আজ পর্য্যন্ত পশ্চিমবাংলায় এবং ভারতবর্ষে বিভিন্ন কমিশন ও কমিটি আছে এবং এ ব্যাপারে তাদের সুপারিশও আছে যে, ইলেকট্রিসিটি ডিউটি, সেলস ট্যাক্স, এ্যামিউজমেন্ট ট্যাক্স এগুলি ন্যায্য শেয়ার বা অংশ পৌরসভাকে দেওয়া হোক কিন্তু এ ব্যাপারে সরকার এখনও পর্য্যন্ত নীরব। আমি জানি না, কমপ্রিহেনসিভ এ্যামেন্ডমেন্ট কেন আনছেন না। স্যার, আপনি জানেন, ১৯৬৯ সালে গোপাল ব্যানার্জীর নেতৃত্বে একটা কমিটি হয়েছিল এবং তারমধ্যে সর্বদলের প্রতিনিধিত্ব ছিল। তারা সেখানে কতকগুলি রেকমেন্ডেসান দিয়ে কমপ্রিহেনসিভ এ্যামেন্ডমেন্ট এনে নতুন মিউনিসিপ্যাল আইন করবার সুপারিশ করেছিলেন। সেখানে সমস্ত দলের লোকরা ছিলেন এবং এটা সর্বসম্মত সিদ্ধান্ত ছিল। সেখানে মিউনিসিপ্যাল এ্যাসোসিয়েসান যেটা রেকগনাইজড বাই দি স্ট্যাটুটারী অথরিটি সেই মিউনিসিপ্যাল এ্যাসোসিয়েসানের প্রতিনিধি ছিলেন। তাঁরা সেখানে তাঁদের বক্তব্য রেখে একটা কমপ্রিহেনসিভ এ্যামেন্ডমেন্ট প্রোপোজাল দিয়েছিলেন। কিন্তু আজকে এই সরকারের বয়স দু বছর হয়ে গেল অথচ তাঁরা একটা কমপ্রিহেনসিভ এ্যামেন্ডমেন্ট আনতে পারলেন না যাতে পৌরসভাগুলির প্রতি সুবিচার করা যায়। আজকে শহরাঞ্চলের মানুষরা বিভিন্ন কারণেই বিক্ষুব্ধ হয়ে আছেন, গ্রামাঞ্চলে তো আছেনই কাজেই এই অবস্থায় যদি পৌরসভাগুলির ব্যবস্থার উন্নতি করা যায় তাহলেও অন্ততঃ তাদের মনে একটু শান্তি দেওয়া যায় এবং এই ঝগড়াঝাটি, মারামারি এগুলি একটু মিনিমাইজ করা যায়। কিন্তু এ ব্যাপারে কোনরকম দৃষ্টি দেওয়া হয়েছে বলে আমি মনে করি না। মিনিমাম ওয়েজেস এ্যাক্ট করে পৌরসভাগুলিকে একটা দায়িত্ব দেওয়া হয়েছে, একটা ইনডাস্ট্রি হিসাবে তারা ট্রিটেড হয়ে গিয়েছে অথচ সরকারের সমপর্যায়ের দায়িত্বগুলি সরকার পৌরসভাগুলির ক্ষেত্রে নিচ্ছেন না, এটা অত্যন্ত দুঃখজনক ব্যাপার। পৌরসভার আইনের সংশোধন কবে করবেন জানি না কিন্তু আজকে পিস মিল ভাবে এইরকম সংশোধনী এনে পৌরসভাগুলির যে যথেষ্ট ক্ষতি করছেন সে বিষয়ে কোন সন্দেহ নেই। আমি তাই মাননীয় পৌরসমন্ত্রীর কাছে আবেদন জানাব যে, এই সংশোধনী তিনি তুলে নিন এবং পৌরসভাগুলিকে যাতে ভালোভাবে চালান যায় তারজন্য একটা কমপ্রিহেনসিভ এ্যামেন্ডমেন্ট আনুন এবং সেখানে তাঁর যে বক্তব্য তা তিনি রাখুন। পৌরসভাগুলিকে এই ভাবে বঞ্চিত করবেন না।

[1-40—1-50 p.m.]

**Dr. Ramendra Nath Dutt :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় যে দি বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যামেন্ডমেন্ট বিল ১৯৭৪ এনেছেন আমি তা সমর্থন করছি। স্যার, আমি নিজে ১০ বছর কমিশনার ছিলাম কাজেই বাস্তব অভিজ্ঞতার কয়েকটি কথা আজকে সভার সামনে রাখছি। স্যার, কমিশনারদের শুধু চাকরি দেওয়াই কাজ নয়। বর্তমানে মিউনিসিপ্যালিটিগুলির এমন অবস্থা যে স্টাফ বাড়তে বাড়তে দেখা যাচ্ছে কর যা আদায় হয় তার সবটাই মাহিনা

দিতেই চলে যায়, এ্যামিনিটি কাউকে কিছু দেওয়া চলে না। আমি রায়গঞ্জ মিউনিসিপ্যালিটিতে দেখেছি, নতুন ব্যাচ অব কমিশনার্স যেই হল তাঁরা সঙ্গে সঙ্গে তাঁদের দল রাখার জন্য আগে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে চাকরি দেবেন, সেই অনুযায়ী দেখা গেল অযোগ্য লোকেদের ঢুকিয়ে দিলেন যাদের দিয়ে কোন কাজ হয় না। এইরকমভাবে প্রত্যেকবার ইলেকসান যখন হয় তারপর দেখা যায় ৪।৫টি করে নতুন পোষ্ট ক্রিয়েট করা হয়। এই বিলে এমন কথা বলেনি যে ষ্টাফ যা আছে তা কমিয়ে দেওয়া হবে, সে ষ্টাফই থাকবে, বলেছে, শুধুমাত্র নতুন পোষ্ট হবে না। ১০০টা পোষ্ট থাকলে ১০১টা হবে না। এটা খুব ভাল করেছেন। এটা যদি না করতেন তাহলে মিউনিসিপ্যালিটিগুলিতো একেই তো ডুবে গিয়েছে আরো ডুবে যেত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁরা বলেছেন ইনক্রিমেন্ট যেটা দেওয়া হচ্ছে সেটার জন্য এ্যাপ্রুভাল নিতে হবে ইত্যাদি—আমি বলব, নিশ্চয় নিতে হবে। কারণ অযোগ্য নন-মাট্রিক লোক তাদের ক্ষেত্রে দেখা যাচ্ছে তিনটি এ্যালাউন্স দিয়ে তার মাহিনার থেকে এ্যালাউন্স বেশী হয়ে গিয়েছে। স্যার, নানান রকমের এ্যালাউন্স দেওয়া হয়। যেমন—ষ্টোর কিপার এ্যালাউন্স ইত্যাদি। সেখানে দেখা যায় ২০০ টাকা মাহিনা, ১০০ টাকা এ্যালাউন্স। তাদের মধ্যে মাট্রিকুলেট, নন-মাট্রিক লোক আছে, যাদের দিয়ে কোন কাজ হয় না। কাজেই ইনক্রিমেন্টের জন্য পারমিসান নিতে হবে বলে যা করেছেন এটা খুব ভাল কাজ করেছেন। স্যার, ওঁরা আমলাতন্ত্রের কথা বলেছেন, আমি তা মনে করি না। কারণ এখানে আমলাতন্ত্রের সাহায্য লাগছে কোথায়? বর্তমানে যে ষ্টাফ আছে সেই ষ্টাফ বাড়াতে গেলে এটা প্রযোজ্য করেছেন আর ইনক্রিমেন্ট দিতে গেলে প্রযোজ্য করেছেন। এই দুটো খুব দরকার। তা নাহলে মিউনিসিপ্যালিটির যে মেইন ফ্যাংসান যে রেট পেয়ার্সদের সুযোগসুবিধা দেওয়া, সেই জিনিষটা কোন মিউনিসিপ্যালিটি দিতে পারে না। সবসময় সরকার টাকা দেবে আর তাই দিয়ে কাজ হবে এইভাবে মিউনিসিপ্যালিটি চলতে পারে না। সেজন্য আমি এই এ্যামেন্ডমেন্ট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Prof. Chandra Kumar De :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি বেঙ্গল মিউনিসিপ্যাল (এ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৪, যেটা আলোচনা হচ্ছে সেই প্রসঙ্গে আমি দু'চারটি কথা বলতে চাই। সবচেয়ে প্রথমে যে কথা বলবো, এই বিলটিতে যে উদ্দেশ্য সাধন করতে চাই সেটা গ্রহণযোগ্য। কিন্তু যে উদ্দেশ্যে মিউনিসিপ্যালিটিগুলিকে সাহায্য করবার জন্য চেষ্টা করা হচ্ছে, যেভাবে চিন্তা করা হয়েছে সেটা খুব সীমিত বলে আমার মনে হচ্ছে। শুধু এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয় তাই নয়। কোন কোন অবস্থায় দেখা যায় যারা মিউনিসিপ্যালিটি চালাচ্ছেন সেই ইলেকটেড বডি যারা কন্ট্রোল করেন তারা নিজেদের লোকজনকে চাকরী দিচ্ছেন এটা সত্য ঘটনা। এবং এ থেকে দেখা গেছে যে মিউনিসিপ্যালিটির অনেক অর্থ অপচয় ঘটেছে। এটা বন্ধ করা খুব দরকার এবং এতে যে অর্থ সঞ্চিত হবে বা রক্ষা পাবে তাতে পরিকল্পনা করা উচিৎ এবং যারা রেট পেয়ার্স তাদের স্বার্থে এটা ব্যয় করা উচিৎ। তবে ফাইনান্সিয়্যাল সেভিংস এই এ্যাপয়েন্টমেন্ট বন্ধ করার মাধ্যমে কতটা হবে সেটাও চিন্তা করার বিষয়। ৪।৫টি নুতন এ্যাপয়েন্টমেন্ট দিলে যে অর্থ অপচয় হবে তারচেয়ে অনেক বড় গ্যাপ আছে যে গ্যাপ দিয়ে অনেক টাকা মিউনিসিপ্যালিটির বাইরে চলে যায়। সুতরাং এই বিলের ক্যারেকটারটা খুব ন্যারো বলে মনে হচ্ছে। এই বিষয়ে আরো দ্রুত, আরো বিস্তৃতভাবে ব্যবস্থা করা উচিৎ ছিল বলে মনে করি। আবার অনেক ক্ষেত্রে দেখা যায় মিউনিসিপ্যালিটির সে সলভেনসি নেই। সলভেনসি প্রায় আজকের দিনে বাংলাদেশের কোন জায়গায় নেই। সেই সলভেনসির জন্য দায়ী রেট পেয়ার্সরা। কিন্তু তারা বর্তমান পরিস্থিতির জন্য অনেক ক্ষেত্রে ট্যাক্স দিতে পারে না এবং এই যে বিল্ডিং ট্যাক্স যেটা আছে, সেই বিল্ডিংসগুলি থেকে যে পরিমাণ ট্যাক্স পাওয়া সেটাও মিউনিসিপ্যালটি ঠিক সময়মত পায় না। আবার অনেক সময় দেখা যায় যে গভর্ণমেন্ট বিল্ডিংস-এর যে পারসেনটেজ অফ রেট সেটা অতি অল্প, সেটা বহু আগে নির্ধারিত হয়েছে এবং সেজন্য অনেক অসুবিধা হয়। তাও

নিয়মমত পাওয়া যায় না। সেল্ফ-সাফিসিয়েন্ট ফিরে পাওয়ার জন্য সরকারকে সাধ্যমত সাহায্য করতে হবে।

আর একটা কথা হচ্ছে পূজা রিলিফ এবং এক্স-গ্রাসিয়াতে যে টাকা দেওয়া হয় কর্মচারীদের সটা সম্পর্কে এই বিলের মাধ্যমে কন্ট্রোল করার যে প্রস্তাব এসেছে, সেটা আমার মনে হয় সনটিমেনটা লোকাল সেল্ফ গভর্ণমেন্ট এটা কিছুটা কার্টেল হয়ে যাবে। চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান, তার যারা ওয়ার্কার রয়েছে, তাদের পূজার সময় যে আর্থিক দুরবস্থা থাকে তার সুরাহার জন্য এটা দিয়ে এসেছেন তারা এবং এটাকে হঠাৎ বন্ধ করতে গেলে পারসুয়েসান দরকার। এই সম্পর্কে হয়ত চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান অসুবিধায় পড়বেন বলে মনে করি। সুতরাং পূজা রিলিফ এবং এক্স-গ্রাসিয়া যেভাবে দেওয়া হচ্ছে সেইভাবেই দেওয়া হোক। সেটা যদি গভর্ণমেন্ট অন্যভাবে কিছু ব্যবস্থা করেন তাহলে আমার মনে হয় খুব চিন্তা করার বিষয় আছে। তবে পূজা রিলিফ তাদের দিতে হবে। কারণ, তাদের মাইনে অত্যন্ত কম। কাজেই মন্ত্রী মহাশয় সে বিষয়ে সুচিন্তা করবেন বলে আশা করছি। যতদিন সেই চিন্তা না করা হয় পূজা রিলিফ দেওয়ার ব্যাপারে যে প্রথা আছে তাহা রক্ষা করাই বান্ছনীয়। এখানে চেয়ারম্যান আছেন, সেটাকে নিয়ে নেবার চেষ্টা করা হচ্ছে। কাজেই সেটা সম্পর্কে আমি পৌরমন্ত্রী মহাশয়কে চিন্তা করার জন্য আবেদন করছি। অযথা হস্তক্ষেপের সকল ব্যবস্থা না বাতিল করলে স্বায়ত্ব-শাসন ব্যবস্থা হানি হবে--তাই খুব সতর্ক হওয়ার জন্য পৌরমন্ত্রী মহোদয়কে ও সরকার কর্তৃপক্ষকে অনুরোধ করছি।

**Shri Subrata Mukhopadhaya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন কোন সদস্য আমার এই বিলের বিরোধীতা করেছেন এবং বিরোধীতা করে প্রথমে অনেকে আবেদন করেছেন যে এই বিল সম্পূর্ণভাবে প্রত্যাহার করে নেবার জন্য। যারা সমর্থন করেছেন, আমি তাদের আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় সদস্য শীশ মহম্মদ সাহেব বলেছেন যে এই বিলটাকে সরকার এবং সরকার-পক্ষ থেকে আমি একদম দিনের বেলায় ডাকাতি করছি। স্যার, এটা দিনের বেলায় ডাকাতি ঠিক নয়, এটা ডাকাতি হয়ে গিয়েছিল, তার চুরির মাল উদ্ধার করছি এইমাত্র। সুতরাং চুরির মাল উদ্ধার করা আর ডাকাতি করা এক জিনিষ নয়। প্রথমে আমি তার কাছে বিনয়ের সঙ্গে আবেদন করছি যে প্রায় ৯০টি পৌরসভার অবস্থা যদি চুলচেরা বিচার করেন যে কি অবস্থায় বর্তমানে পৌরসভাগুলি চলছে এবং তা যদি কেউ ওয়াকিবহাল হন তাহলে দেখতে পাবেন যে এছাড়া সরকারের অন্য কোন বিকল্প পথ খোলা নেই।

[1-50—2-00 p.m.]

নিয়ন্ত্রণ করা মানে ক্ষমতা খর্ব করা নয়। পিতা বা অভিভাবকরা যখন তাদের পুত্রকে নিয়ন্ত্রণ করে সেই পুত্র যাতে ডাকাত, চোর, খুনী না হয়ে যায়, তারজন্য এই নিয়ন্ত্রণটা থাকার দরকার। দীর্ঘদিন ধরে আমরা দেখেছি যে ক্ষমতার কি করে পৌরসভার যারা নির্বাচিত মানুষ এবং স্বাভাবিক-ভাবে সমস্ত পৌরসভায় তাদের ক্ষমতার অপব্যবহার করছিলেন। এই প্রথম জেনে রাখা দরকার যে খানিকটা অভিভাবকের কাজ এবং নিয়ন্ত্রণ করার সুযোগ সরকার গ্রহণ করেছেন মাত্র। আমাদের বিশ্বনাথবাবু যিনি আমার অধ্যাপক, যিনি আমাকে ক্লাসে পড়িয়েছে, আমি তাঁর সঙ্গে সরাসরি লড়াই করতে চাই না, তিনি সম্পূর্ণ বিরোধিতা করেছেন, তাঁর উচিত তাঁর ছাত্র হিসাবে এটাকে অন্ততঃ সমর্থন করা। তিনি বিরোধিতা করেছেন, আমি বিনয়ের সঙ্গে তাঁকে অনুরোধ করবো, যে কথা শীশ মহম্মদ সাহেব বলেছেন যে হরিজনদের উন্নতির পর্য্যন্ত করা হয়নি। হরিজনদের উন্নতি করার জন্য সরকার থেকে যে টাকা দেওয়া হয়, পৌরসভাগুলো সেই টাকা খেয়ে ফেলে। যে কথা ডাঃ রমেন দত্ত মহাশয় বলেছেন যে শুধুমাত্র ডি,এ, ডি,এ, সাবভেনশন অথবা এক্সগ্রাসিয়ার জন্য পেমেন্ট

এমপ্লয়মেন্ট প্রোগ্রামের আওতায় এন, এইচ ৩৪ নিমতিতা ভায়া জগতাই রাস্তাটি হবে। আমরা ভাবলাম যে বোধ হয় নূতন সূর্য উদয় হয়েছে বর্তমান কংগ্রেস সরকারের শুভ বুদ্ধির উদয় হয়েছে। কিন্তু পরবর্তীকালে জানতে পারলাম যে এ বছর সে রাস্তা হবে না। মধুপুর টু আমহোয়া কদমতলা এই চার মাইল রাস্তা তৈরী করবার জন্য পরিকল্পনা গ্রহণ করলেন আমাদের এগ্রিকালচার মিনিস্টার সারকিট হাউসে বসে। কার্যত দেখা গেল সে রাস্তাও হোল না। ঔরঙ্গাবাদ হাই স্কুল হতে এন, এইচ ৩৪ ভায়া কলারাম-চন্দ্রপুর এই রাস্তাটিও আপনাদের স্কীমে আনলেন— অথচ সে রাস্তাটিও তৈরী হোল না। আপনারা কেন বলেন যে এই রাস্তা তৈরী হবে? আর যদিও বা বললেন তাহলে করলেন না কেন? কারণ কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এটাই শেষ কথা নয়, বেলডাঙ্গায় আপনি বক্তব্য রাখলেন যে রেজিনগর টু সারগাছি এই রাস্তাটি হবে। কিন্তু কেন হয়নি --- এই জন্য যে সেখান থেকে তিমিরবাবুকে পাঠিয়েছেন বলে। যদি কিছু করার থাকতো তাহলে হয়তো তিমিরবাবুকে পরিবর্তন করে আপনাদের লোক বহাল করতেন। সেটা করতে পারেন নি এবং সেইজনাই বোধ হয় সেই রাস্তা হোল না। সঙ্গে সঙ্গে সরগাছি কালিতলা এই পাঁচ মাইল রাস্তা তৈরী করব করব মনে করেও করছেন না। কেন করছেন না— টাকা নাই বলে। অথচ এই দপ্তরের টাকা বড় বড় পি, ডবলিউ, ডি, অফিসের কর্মচারীদের পকেটস্থ হচ্ছে সেকথা আমরা জানি। তার উদাহরণ দেবো। সুতরাং পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের রাস্তাঘাটের অভাবে মানুষরা যে কি কষ্ট ভোগ করছে সে কথা কি আপনারা জানেন না। সব জায়গাতে ট্রেনের যোগাযোগ নাই— বাসের বন্দোবস্ত হলে তবে যেতে পারবে। তারপর এন, এইচ, ৩৪ টু সূতী লিঙ্ক রোড— সুজনীপাড়া ভায়া সুজনীপাড়া মিসন এই রাস্তাটি মঞ্জুর হয়েছিল। এই রাস্তাটি একেবারে সরকারী রাস্তা এতে কোন একুইজিসন বা রিকুইজিসনের কোন খরচ নাই। এই রাস্তার জন্য সেখানকার জনসাধারণ দীর্ঘ কাল ধরে চীৎকার করছে। এ রাস্তা সম্পর্কে কংগ্রেস এম, এল, এ-বাও বলেছেন। কিন্তু এই রাস্তা প্রতিকারের কোন মনোভাব সরকারের দেখতে পাচ্ছি না।

[4-15—4-25 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, সুতী লিংক রোড, সুজনীপাড়া রোড ভায়া মিশন, এই রাস্তাটি যদি পাকা মেটাল্ড করা হয় তাহলে নিমতিতা, মধুপুর ইত্যাদি এলাকায় যে সমস্ত লোক বাস করে তারা সরাসরি পল্লী অঞ্চলের মধ্য দিয়ে পুনরায় ন্যাশানাল হাইওয়েতে প্রবেশ করবে, সেখানকার জনসাধারণের প্রভুত কল্যাণ হবে। যে রাস্তাটির কথা বললাম সেই অঞ্চলের সঙ্গে ট্রেনের কোন যোগাযোগের ব্যবস্থা নেই, অন্যকোন পাকা রাস্তাও নেই এবং সেখানকার লোকদের বর্ষার সময়ে ট্রেন ধরার ক্ষেত্রে এবং অন্যান্য জায়গায় যাতায়াতের ক্ষেত্রে অনেক দুর্ভোগ ভোগ করতে হয়, সে কথা ভাষায় প্রকাশ করা যায় না। আপনি কাজ করুন, কাজ করার জন্যই আপনি এসেছেন। আর সেই সঙ্গে সঙ্গে টাকাগুলি যাতে চোরাকারবারীদের পকেটে না যায় সেদিকে একটু নজর রাখবেন। আপনি হিন্দু দেবাসনের লোক, খালি যদি বসে থাকেন তাহলে খেয়াল করবেন না, খেয়াল করার স্কোপও আপনার নেই। আমি আর কাদা ছুঁড়তে চাই না। এবার আমি রোড ছেড়ে ব্রীজের দিকে আসছি। ভরতপুরে একটি পন্টুন ব্রীজ আছে। সেটা কাঠের ব্রীজ, আপনিই তৈরী করেছেন। এই যুগে কাঠের ব্রীজ থাকবে কেন, পাকা তৈরী করার ব্যবস্থা করুন। কাঠের ব্রীজের নানারকম সমস্যা আছে। সুতরাং আমি অনুরোধ করবো কাঁদি সাব-ডিভিসনে ভরতপুর থানার এই ব্রীজটি ভেঙ্গে যাবার ফলে পূর্বাঞ্চলের সহিত পশ্চিমাঞ্চল বিচ্ছিন্ন হয়ে ছিল, আপনার কাছে অনেক কাকুতি মিনতি করার পরে আপনি কাঠের ব্রীজ করেছেন। এই সভ্য জগতে কাঠের ব্রীজ আর কতদিন রাখবেন? পুরাতন দিন মানুষ পিছে ফেলে রেখে চলে এসেছে আপনি আর তাদের সেই পুরাতন দিনে ফিরিয়ে নিয়ে যাবার চেষ্টা করবেন না। রুশোর থিয়োরী নিশ্চয় আপনি দেখেছেন, এটা একটু ফলো করুন। আমি নর্থ বেঙ্গলের একটি কেচ্ছা আপনার মাধ্যমে তুলে ধরতে চাই। নর্থ বেঙ্গলের পি, ডবলিউ, ডি'র আন্ডারে যে সমস্ত

কর্ম কর্তা আছেন তাদের অপকীর্তি, তহবিল তছরূপ, স্বজন পোষণের কথা আপনার বোধ হয় কানে এসেছে। এ সম্বন্ধে বহু আবেদন নিবেদন মুখ্যমন্ত্রীর কাছে এসেছে বিধানসভার প্রত্যেক মাননীয় সদস্যের কাছে এসেছে, তারা হয়ত আজকে অস্বীকার করতে পারেন, সেই দুর্নীতির খবর পি, ডবলিউ, ডি'র আন্ডারে জনৈক কর্মচারীর মারফতে জানতে পারা গিয়েছিল, হয়ত কারো সঙ্গে বখরা নিয়ে গণ্ডগোল হয়েছিল, তাই ফাঁস করে দিয়েছিল। গোপনভাবে পিটিসন এসে পড়েছিল, তার কোন সুরাহা হল না। সেন্ট্রাল ইঞ্জিনীয়ারিং ফার্মের সঙ্গে পি, ডবলিউ, ডি'র কর্মচারীরা জড়িত ছিল, তার কেচ্ছা ফাইল করা হয়েছিল, মুখ্যমন্ত্রীর কাছে দেওয়া হয়েছিল, কিন্তু কোন এ্যাকসান হল না কেন এ্যাকসান হল না? স্যার, সেন্ট্রাল ইঞ্জিনীয়ারিং ফার্মের মালিকরা গুচ্ছের টাকা নিয়ে আপনাদের দলীয় তহবিলে জমা দিয়েছিলেন। দলীয় তহবিলে জমা দিয়ে তাদের বিরুদ্ধে যে অভিযোগ সে অভিযোগ থেকে তারা মুক্ত হয়ে গেলেন। তারপর স্যার, আর একটা কথা বলি। তিস্তা ব্রীজ সম্প্রসারণ করার প্রয়োজন উপলব্ধি করা হল এবং পি, ডবলিউ, ডি'র হোমরা চোমরা যাঁরা আছেন তাঁর মন্ত্রী মহাশয়কে সাজেসান দিলেন যে, সেখানে দুটি কুপ নির্মাণ না করলে তিস্তা ব্রীজ সম্প্রসারণ করা যাবে না এবং এই কুপ দুটি নির্মাণ করার জন্য আড়াই লক্ষ টাকা করে মোট ৫ লক্ষ টাকা মঞ্জুর করা হল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যাঁদের কারিগরী জ্ঞান আছে, এবং একটু বিবেক আছে তাঁরা নিশ্চয় এটা জানেন এবং অনুভব করেন যে, দুটি কুপ খনন করা ছাড়াও তিস্তা ব্রীজের সম্প্রসারণ করা যেতে পারে। কিন্তু তা হল না কেন হল না, শুনুন। এই কুপ দুটি নির্মাণ করার দায়িত্ব দেওয়া হল সেন্ট্রাল ইঞ্জিনীয়ারি ফার্মকে। স্যার, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন এই ফার্মের ঐ কুপ নির্মাণের উপযোগী কোন যন্ত্রপাতি নেই। স্যার, সেখানে যে সমস্ত ফার্ম আছে তারা দাবী করেছিলেন যে তাদের এই কুপ দুটি নির্মাণ করার কনট্রাক্ট দেওয়া হোক। কিন্তু স্যার, যেহেতু তাদে প্রয়োজনীয় যন্ত্রপাতি নেই সেই হেতু সেই অজুহাত দেখিয়ে তাদের কনট্রাকট দেওয়া হল না। তাহলে কি স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে পারি যে, এই সেন্ট্রাল ইঞ্জিনীয়ারিং ফার্মের প্রয়োজনীয় যন্ত্রপাতি না থাকা সত্ত্বেও অত্যন্ত চড়া দরে তাদের দেওয়া হল কেন? স্যার, তার সঙ্গে সেখানে আবার কে যুক্ত হল শুনুন সেখানকার চিফ ইঞ্জিনীয়ার শ্রী আর, বি, সেন তার সঙ্গে যুক্ত হলেন। আর, বি, সে এবং সেন্ট্রাল ইঞ্জিনীয়ারিং ফার্মের উপর দায়িত্ব দেওয়া হল, তাঁরা সেই কাজ চড়া দরে পেলেন। শুধু তাই নয়, স্যার, তাঁদের তিন লক্ষ টাকা অগ্রিম পর্য্যন্ত দেওয়া হল। তাছাড় স্যার, শুনলে আরো আশ্চর্য্য হবেন যে, সাব-এ্যাসিসটেন্ট ইঞ্জিনীয়ার শ্রীকল্যান বিশ্বাসকে সেই সংগঠনের কাজ দেখাশুনার দায়িত্ব দেওয়া হল। তিনি চিফ ইঞ্জিনীয়ারের অনুরো ক্রমে সরকারী যন্ত্রপাতি সেই সেন্ট্রাল ইঞ্জিনীয়ারিং ফার্মকে সাপ্লাই দিলেন কুপ নির্মাণে জন্য। এমন কি জেনারেটিং সেট পর্য্যন্ত ব্যবহার করতে দেওয়া হল। এটা কি মাননী উপাধ্যক্ষ মহাশয়, রীতি বিরুদ্ধ কাজ নয়? স্যার, প্রচলিত রীতি হচ্ছে, যাদের নির্দিষ্ট পরিমাণে কাজের উপযোগী যন্ত্রপাতি আছে তাদেরই কনট্রাকট দিতে হবে কিন্তু এদে যন্ত্রপাতি না থাকা সত্ত্বেও গভর্ণমেন্টের যন্ত্রপাতি চিফ ইঞ্জিনীয়ারের মাধ্যমে সাপ্লাই কা এই কাজ করানো হচ্ছে।

[ 4-25—4-35 p.m. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন এদের দিয়ে এই কাজ করা হত— সেখানে অনে স্থানীয় ফার্ম ছিল, তারা দাবী করেছিল। তাদের যদি দেওয়া হ'ত তাহলে নিশ্চ তাদের স্থানীয় সমস্যা হিসাবে তারা হয়ত অনেক কম রেটে করতেন। সঙ্গে সঙ্গে ত দ্রুতগতিতে কাজ করতেন। এত সরকারী যন্ত্রপাতি, টাকা পয়সা দেওয়া সত্ত্বেও তাদে কাজের পরিমাণ আশাব্যঞ্জক নয় এবং যে কাজ হচ্ছে সেটা অত্যন্ত নিম্নমানের। সিমে চুরি হচ্ছে, লোহা চুরি হচ্ছে এবং অত্যন্ত নিম্নমানের কাজ হচ্ছে। অথচ তাদের যে সম উত্তরবাংলার যে সমস্যা, সেই উত্তর বাংলার কোন ফার্মকে দিলে তারা নিজেদের প্রয়োজ

তাগিদে তারা কাজকে দ্রুত এগিয়ে নিয়ে যেতে পারতো এবং সঙ্গে সঙ্গে উচ্চমানের কাজ করতে পারতো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, এই যে গলতির কথা বলা হল, তিনি অবশ্যই উত্তর দেবেন এবং উত্তর পাওয়ার ভাগীদার থাকলাম, অংশীদার থাকলাম।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা অত্যন্ত আশ্চর্য্যজনক কথা বলতে চাই। দেখুন, নর্থ বেঙ্গলের ৩১ নম্বর জাতীয় যে সড়ক, সেই ৩১ নম্বর জাতীয় সড়কের শিলবাড়ী ঘাটের নিকট শিলতোষা বলে নদীর উপর পট্‌ক বলে একটি সেতু ছিল। সেই সেতুটির ১৯৪৯ সালের প্রবল বন্যার ফলে ভেঙ্গে যায় এবং এই সেতু ভেঙ্গে যাবার ফলে সেখানকার ৬০।৭০ হাজার লোক অত্যন্ত শোচনীয় অবস্থার মধ্যে পড়ে আছে। এই সমস্ত লোক কারা? যারা পূর্ববঙ্গ থেকে লাঞ্ছিত হয়েছেন, মা, ভাই-বোনরা, যারা নিজেদের সমস্ত কিছু সম্পদ হারিয়ে নিঃস্ব হয়ে আমাদের পশ্চিমবাংলায় বাস করছেন এরা তারা। সেই উদ্বাস্তু ৬০।৭০ হাজার লোক— আজকে ব্রীজ থাকলে এই বন্যা নিয়ন্ত্রন করা যেত এবং তাদের এলাকা প্লাবিত হ'তনা কখনও। কিন্তু ব্রীজ না থাকার ফলে সেই অঞ্চলে বন্যার ফলে বিধ্বস্ত হচ্ছে এবং প্রতি বছর সেখানকার ফসল নষ্ট হচ্ছে, মানুষের যাতায়াত অত্যন্ত কষ্টদায়ক হয়ে পড়েছে। ১৯৫২ সালেও সেখানে ভেসে গেছে। সেখানে ইনডিয়া গভর্ণমেন্ট টাকা মঞ্জুর করেছিলেন এই ব্রীজটি তৈরী করার জন্য কিন্তু ফল কি হল? যদি টাকার অংকটা শুনতে চান, আমি বলে দিচ্ছি। কিন্তু দেখা গেল কি না, সেই টাকা আর ওখানে খরচ করা হ'ল না। সেই টাকা আর একটা জায়গায় চলে গেল। জলপাইগুড়িতে একজন মন্ত্রী আছেন, তিনি হাফ মন্ত্রী। এই হাফ মন্ত্রীর উপরে ওঠার সুযোগ হল না। আর যদিও আসে তিনি আবার সিডিউল্ড কাষ্ট। সিডিউল্ড ট্রাইবস। তাই, হোমরা-চোমরা মন্ত্রী সন্তোষবাবুর সন্তোষ করার জন্য আপনারা চলে গেলেন কুচবিহারের কুণ্ডিবাড়ীতে ব্রীজ করার জন্য। আর সেখানে একজন স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীও আছেন, যদি সেখানে না করেন, তাহলে হয়ত কোন সময় হাত কড়াটড়া দিয়ে দেবেন, এই ভয়ে এসে গেল। তাই, কুণ্ডিবাড়ীতে কন্সট্রাকসান-এর জন্য সেই টাকা চলে গেল। আমি বলছি না যে এখানে প্রয়োজন নেই। সেখানেও প্রয়োজন আছে। কিন্তু এখানকার টাকা কেন ওখানে যাবে? কত টাকা খরচ হবে তার হিসাব আপনার কাছে আছে কি? নুতন ব্রীজ সেখানে তৈরী করতে হবে, জমি দখল করতে হবে, বাড়ীঘর যা আছে সেগুলি সরাতে হবে, তাতে কত এক্সপেনডিচার বেড়ে যাবে এবং দখল করতে গিয়ে কত রকম ঝামেলার মধ্যে পড়তে হবে। হয়ত হাই কোর্ট বা সুপ্রিম কোর্ট পর্য্যন্ত হতে পারে। কতগুলি ঝামেলার জন্য আপনারা গেছেন, যান। কিন্তু আমার কথা হচ্ছে যেখানে মিনিমাম অল্প খরচে হ'ত, সেখানে অল্প খরচে পটকা সেতু হতে পারে সেখানে যাচ্ছেন না এবং এই ব্রীজ না থাকার ফলে এক অঞ্চল অপর অঞ্চল থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে আছে এবং সেখানকার লোকেরা অত্যন্ত দুরবস্থার মধ্যে পড়ে আছে। আপনি নিশ্চয়ই শুনেছেন যে পশ্চিমবাংলার বিধান-সভার নর্থ বেঙ্গলের সদস্যদের কাছ থেকে। নর্থ বেঙ্গল-এর যে সমস্যা, বিভিন্ন সমস্যায় তারা জর্জরিত।

আজকে পশ্চিমবঙ্গ সরকারের কোন ডিপার্টমেন্ট এই নর্থ বেঙ্গলের প্রতি নজর দেন না, এঁরা একেবারে নর্থ বেঙ্গলকে নর্দমায় ছুঁড়ে ফেলে দিয়েছেন। আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে এই শীলতোষ নদীর উপর এই পটকা ব্রীজ যেটা মিনিমাম খরচ করলে হয়ে যায়, এটার প্রতি নজর দিন। সেখানকার মানুষের কাছ থেকে আপনাদের কাছে বহু আবেদন নিবেদন করা হয়েছে— বহু মন্ত্রীর কাছে তারা দরখাস্ত করেছে প্রায় ১০০ খানি দরখাস্ত করা হয়েছে কিন্তু কোন নজর আপনারা দিচ্ছেন না। আপনারাই নাকি বলেন যে দেশের কল্যাণ করবো, দেশের সেবা করবো, দেশকে এগিয়ে নিয়ে যাবেন, কিন্তু মিনিমামগুলো করার আজকে আপনাদের ক্ষমতা নেই, আপনারা দেশের কি কল্যাণ করবেন? মিটিং-এ বক্তৃতা দেওয়া খুব সোজা এতে তো লাইসেন্স লাগে না, আর এতে ট্যাক্সো লাগে না, হাততালি নেবার জন্য সেই

অঞ্চলে বক্তৃতা দিলেন এবং হাততালি নিয়ে ট্যাক্সি করে চলে এলেন এবং ট্যাক্সিতে উঠে গলাটা বাড়িয়ে দিলেন এবং অনেক ফুলের মালা গলায় মানুষ পরিয়ে দিল এই করে দেশের সেবা করা যায় না। দেশের কাজ করা যায় না। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছিলেন যে যেখানে যেখানে হাসপাতাল আছে, অন্ততঃ হাসপাতালের সঙ্গে সঙ্গে মেটাল রোড করে দিয়ে মানুষ যাতে সেই হাসপাতালে সহজভাবে যেতে পারে তারজন্য যোগাযোগ স্থাপন করবেন। কিন্তু আজকে দেখুন, বারি সাহেব এখানে উৎথাপন করেছিলেন কালকে যে এম, এল, এ হোস্টেলের কোথায় ফুটো হয়ে গিয়ে জল পড়ছে, কোন্ জল পড়ছে, দেহের থেকে নির্গত জল যা কোন পাত্রে জমে, সেই জল নাকি মস্তকে পড়ছে। এম, এল,এ, হোস্টেলে তো একটা ফুটো, কিন্তু শতশত ফুটো যা গ্রামাঞ্চলে আছে সেইগুলো আগে বন্ধ করুন। আজকে হাসপাতালগুলোর কি অবস্থা— এম, এল, এ, হোস্টেলে না সারাই হলে তো এম, এল, এ'রা অন্য কোথাও থাকতে পারেন কলকাতায় কিন্তু এই নির্য্যাতিত জন-সাধারণ তাদের তো পয়সা নেই যে পি, জি, হাসপাতাল বা মেডিকেল কলেজে এসে চিকিৎসা করাবেন, তাদের সেই প্রাইমারী বা সাবসিডিয়ারী হেল্থ সেন্টারে যেতে হয় তাদের অবস্থা-গুলো একবার চিন্তা করুন দেখি? আজকে আমার কনস্টিটিউয়েন্সির হেল্থ সেন্টার দেখুন, সেখানকার মেঝে চৌচির হয়ে রয়েছে, সংস্কার হয়নি, বড় বড় ফাটল হয়ে রয়েছে, সেখানে দু চারটি গোখরো সাপ বাস করতে পারে। সেখানে জানালা দরজা নেই এই রকম জায়গায় গরীব মানুষদের চিকিৎসা চলছে, এটাই কি আপনাদের কল্যাণ করবার নমুনা? এর থেকে দুঃখের ঘটনা আর কি হতে পারে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি হাসপাতালগুলো পরিদর্শন করেন তাহলে দেখবেন যে এক একটা হাসপাতালে জানালা নেই, চৌকাঠ নেই— আমি জিজ্ঞাসা করি, আপনি নোট করুন, সূতী দুই নম্বর ব্লকের হাসপাতাল কতদিনে তৈরী করছেন?

[4-35—4 45 p.m ]

সেখানে একটা মাত্র ছোট হাসপাতাল এ, জি, হসপিটাল নদী গর্ভে চলে যাওয়ার পর সেখানে কোন হাসপাতাল নেই, এটা তো আপনার আন্ডারে। সেখানে প্রাইমারী হেল্থ সেন্টার তৈরী হচ্ছে, আজ ৫ বছর ধরে মাত্র তিনখানি ঘর তৈরী করতে সময় লাগছে। আপনাদের কুম্ভকর্ণের ঘুম আর কতদিনে ভাঙ্গবে। অবশ্য এটা জানি যে যদি আপনি জেগে ঘুমান তাহলে যত জোরেই চিৎকার করি না কেন, চিৎকারে চোখটা মাঝে মাঝে মিট মিট করবে, কিন্তু একদম চোখ খুলবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি যে কাট মোশান এনেছি তা মুভ করে এই ডিমান্ডের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Jyotirmoy Mojumdar :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান সরকারের পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রদ্ধেয় ভোলানাথ সেন কর্তৃক উৎথাপিত ২৫ নং ডিমান্ডের স্বপক্ষে বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই আমার মাননীয় বন্ধু শীশ মহম্মদ সাহেবকে একটা জিনিষ জানিয়ে রাখা দরকার যে, সুদুর দার্জিলিং-এর পার্ব্বত্য অঞ্চল থেকে শুরু করে ফ্রেজার গঞ্জ পর্যন্ত পশ্চিমবঙ্গের এই যে বিচিত্র প্রাকৃতিক দিক এবং বিচিত্র প্রাকৃতিক পরিবেশ, এর মাঝখানে দাঁড়িয়ে পি, ডবলিউ, ডি, ডিপার্টমেন্টের কর্মী ভাইদের কাজ করে যেতে হয় এবং মাঝে মাঝে বিরুদ্ধ প্রাকৃতিক পরিবেশের মধ্যে পড়তে হয়। এর মাঝখানে সড়ক নির্মাণ করতে হয়, সেতু নির্মাণ করতে হয়। মাননীয় শীশ মহম্মদ সাহেবকে আমি একবার অনুরোধ করব যে, তিনি দার্জিলিং-এর পার্ব্বত্য অঞ্চলে যান, সেখানে ইরোশনে পাহাড় ভেঙ্গে পড়ে, যখন তখন মানুষের যাতায়াতের পথ বন্ধ হয়ে যায়, তখন এই ডিপার্টমেন্টের কর্মী ভাইরা এবং বিভাগীয় মন্ত্রী যথেষ্ট দক্ষতার সাথে, যথেষ্ট তিক্ততার সাথে কিভাবে রাস্তাগুলোকে, সড়কগুলোকে, সেতুগুলোকে টিকিয়ে রেখেছেন এবং তার আরো উন্নত মান করবার জন্য এগিয়ে চলেছেন, সেসব তিনি যেন দয়া করে দেখে আসেন। আবার ঠিক তেমনি নদীতে ঘেরা, পর্বতে ঘেরা,সমুদ্রে ঘেরা পশ্চিমবঙ্গের এই বিচিত্র প্রাকৃতিক পরিবেশের মাঝখানে এই ডিপার্টমেন্টকে সরকারের

বিভিন্ন দপ্তর, বিভিন্ন বিভাগের প্রশাসনের কাজ কর্মকে সুষ্ঠুভাবে পরিচালনা করবার জন্য একটার পর একটা ঘর, বাড়ী, অফিস নির্মাণ করতে হয়, সংরক্ষণ করতে হয়। এই অবস্থায় পশ্চিমবঙ্গ সরকারের অন্তত একটা দপ্তর এবং সেই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে অত্যন্ত সুষ্ঠুভাবে, নিষ্ঠা সহকারে এবং দক্ষতার সাথে এই বিভাগকে পরিচালনা করছেন, এটা নিশ্চয়ই এই সভার ২৮০টি কনস্টিটিউয়েন্সির নির্বাচিত সদস্যরা এক কথায় স্বীকার করবেন। সুতরাং মাননীয় সদস্য শীশ মহম্মদ সাহেব নিশ্চয়ই স্বীকার করবেন যে সরকারী নীতি অনুযায়ী এই সরকার প্রথমে ঘোষণা করেছিলেন পল্লী অঞ্চলের প্রতিটি স্বাস্থ্য কেন্দ্রের নিকটতম যে পাকা সড়ক তার সংযোগ স্থাপন করা হবে এবং সেই অনুযায়ী কাজ সুরু করা হয়েছে। যদি আমার অর্থ থাকত আমি শীশ মহম্মদ সাহেবকে নিয়ে গিয়ে দেখিয়ে আনতাম। এই সরকার ঘোষণা করেছিলেন যে পশ্চিমবাংলার সমস্ত অর্থনীতি দাঁড়িয়ে আছে গ্রামীণ অর্থনীতির উপর, সুতরাং যদি গ্রামবাংলার অর্থনীতিকে পুনর্জীবিত করতে হয় এবং তা যদি করা যায় তাহলে পশ্চিমবঙ্গের ভেঙে পড়া অর্থনীতিকে নতুন করে জীবন দান করা যাবে। একটা দেশের অর্থনীতি নির্ভর করে যেমন তার উৎপাদন ব্যবস্থার উপর তেমনি তার বন্টন ব্যবস্থার উপরও নির্ভর করে। আর সুবন্টন তখনই সম্ভব হতে পারে যদি যোগ্য সড়ক থাকে, যদি যানবাহন ঠিকমত যাতায়াত করতে পারে এবং যানবাহনের উপযোগী যদি সেতু সড়ক তৈরী করা হয়। যানবাহনের উপযোগী সেতু, সড়ক না থাকলে কিছুই হবে না। সেই কারণে শহরাঞ্চলের সঙ্গে সংযোগ স্থাপনের জন্য এই সরকার যে উদ্যোগ গ্রহণ করেছেন তা প্রশংসনীয়। এই বিভাগের দক্ষতা, নিষ্ঠা ও সততা স্বীকার করে নিয়েও মন্ত্রী মহাশয়কে একটা কথা বলব। আপনি যদি ২৮০টি নির্বাচন কেন্দ্রে যেতে পারতেন তাহলে দেখতেন ২৮০ থেকে ৩০০ জায়গায় শিলান্যাস হয়ে আছে সেতু বা সড়কের এবং এগুলি পূর্ত মন্ত্রীর নামে শিলান্যাস করা হয়েছে। এগুলির কাজ কবে শেষ হবে তা পূর্তমন্ত্রী বলতে পারবেন না।

**Mr. Deputy Speaker :** Mr. Majumdar, today is the day of guillotine. So, I cannot allow you more time, Please take your seat. I now call upon Shri Bimal Das.

**Shri Jyotirmoy Majumdar**

আগামী নির্বাচনে আবার যখন বর্তমান পূর্তমন্ত্রী নির্বাচিত হয়ে হয়ত পরিবহনমন্ত্রী হয়ে আসবেন তখন তিনি শুধু সেতু ও সড়কের শিলান্যাসগুলিই দেখতে পাবেন। কারণ এগুলি করা হবে কি না এ বিষয়ে সন্দেহ যথেষ্ট আছে। এই বিভাগে যদি অতিরিক্ত পরিমাণে অর্থ দেওয়া হত তাহলে পশ্চিমবঙ্গের অর্থনীতিতে নূতন দিকের সূত্রপাত হোত সেদিক থেকে এই বিভাগকে আরও বেশী ঢেলে সাজার প্রয়োজন আছে।

**Mr. Deputy Speaker :** Mr. Majumdar, it is not fair. You are usurping upon the time of other honourable members. Today is the day of guillotine. I request you and all the honourable members who will take part in this debate not to take any other member's time.

**Shri Bimal Das :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ পূর্তমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উৎথাপন করেছেন তা অতি গুরুত্বপূর্ন। একথা ঠিক যে কোন উন্নয়নশীল দেশের যোগাযোগ ব্যবস্থার উপর দেশের অগ্রগতি নির্ভর করে। আজ আমরা যখন গণতান্ত্রিক উন্নতি, অর্থনৈতিক পুনরুজীবন সমাজতন্ত্রের কথা বলি তখন আমাদের দেশে যোগাযোগ ব্যবস্থার উন্নতি না করি তাহলে এ সমস্ত কিছুই ব্যর্থ হবে। এই বিভাগের অধীনে রাস্তা, সেতু বা অন্যান্য কিছু নির্মাণ কিভাবে হয় তার সম্বন্ধে বলব। প্রশান্ত মহলানবীশের নেতৃত্বে যে একটা কমিশন গঠন করা হয় তাতে আমাদের আয়ের বৈষম্য কিভাবে সেটা দেখার জন্য এবং তিনি তাঁর রিপোর্ট-এ

বলেছিলেন আমাদের দেশে উন্নয়নমূলক যে সমস্ত কাজ হচ্ছে তার আয়ের অনেকটা পেয়ে থাকেন মুনাফাখোরী কনট্রাকটর'রা। আমাদের দেশের উন্নতির জন্য যোগাযোগ ব্যবস্থা ভাল করা হবে। কিন্তু তার যদি সম্পূর্ন অংশটাই পেয়ে যায় ঠিকাদাররা তাহলে কিছুই হবে না। ঠিকাদার দিয়ে সমাজতন্ত্র স্থাপন করা যায় না। আমরা আগেই বলেছি ওয়ার্কাস কো-অপারেটিভ করা হোক। আমরা বলেছি কন্‌সট্রাকসান বোর্ড-এর আন্ডার-এ ডাইরেক্‌ট এই কাজগুলি করা হোক। কিন্তু সেখানেও দেখেছি আবার সমস্ত সাব-কনট্রাক্‌টর নিযুক্ত করে কাজ করা হচ্ছে। এর ফলে সমস্ত জায়গায় দুর্নীতি হচ্ছে। টেন্ডার-এর মাধ্যমে ভরতুকী দিয়ে কাজ করা হচ্ছে। কিন্তু এখানেও দেখছি সরকারের অনুগ্রহভাজন ঠিকাদাররা এই সমস্ত কাজ পেয়ে থাকেন। সেজন্য এই সমস্ত বিষয়ে ভীষণ অভিযোগ আছে বলে এগুলির উপর গুরুত্ব দেওয়া উচিৎ। এই প্রসঙ্গে বলতে চাই হুগলী কনট্রাক্‌টরস-রা এই লিখিত বই বার করেছিলেন যাতে তাঁরা অনেক অভিযোগ করেছিলেন। সেই সমস্ত অভিযোগের উত্তর না দিলে আমি বলব গণমানসে একটা অন্যভাব দেখা দেবে।

[ 4-45—4-55 p.m. ]

সেজন্য আমি বলতে চাই এই পদ্ধতি বাতিল করা উচিত। আমি মনে করি ওয়ারকার্স কো-অপারেটিভ করে এবং কনস্ট্রাকসান বোর্ডের আন্ডারে সরাসরি এই কাজগুলি করা উচিত। আমি একথা জোরের সঙ্গে বলতে পারি ঠিকাদার দিয়ে কোন দেশে সমাজতন্ত্র প্রতিষ্ঠিত করা যায় না, সমাজবাদের স্বপ্নকে বাস্তবায়িত করা যায় না। আর একটা কথা বলি উন্নয়নমূলক কাজের জন্য আমরা যে অর্থ ব্যয় করি তার বেশীর ভাগ টাকা বাংলা দেশের বাইরে চলে যায়, সেটা যাতে না চলে যায় সেদিকে আমাদের দেখা উচিত। এখানে যে স্টোন কো-অপারেটিভ হয়েছে তাদের কাজের পরিধি বাড়ান উচিত। বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া, স্টোনগুলি যাতে কাজে লাগান যায় তারজন্য চেষ্টা করা উচিত। আমার মনে হয় পি, ডবলিউ, ডি'র অধীনে সিমেন্ট ফ্যাক্‌টরী করা উচিত, তাহলে টাকাটা বাইরে চলে যায় না। আমি শুনেছি মহারাষ্ট্র এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করেছে। আমি পূর্ত মন্ত্রীর কাছে আবেদন করব বাংলাদেশ এ থেকে পিছিয়ে থাকবে কেন, পশ্চিমবঙ্গে এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করা উচিত। উন্নয়নের জন্য যখন রাস্তাঘাট তৈরী হবে তখন তার পাশাপাশি উন্নয়নমূলক কাজের জন্য যে জিনিসপত্র লাগবে তারজন্য শিল্প গড়ে উঠবে। মহারাষ্ট্র যে উদ্যোগ গ্রহণ করেছে পশ্চিমবঙ্গে সেই উদ্যোগ গ্রহণ করা উচিত যাতে উন্নয়ন-মূলক কাজের পাশাপাশি শিল্প উঠতে পারে। রাস্তাঘাট সম্পর্কে আমি আর একটা কথা বলতে চাই, গতবারে আমরা শুনেছিলাম প্রতি নির্বাচনী এলাকায় ১ মাইল করে পাকা রাস্তা হবে। আমাদের ইকনমিক রিভিউ আছে তাতে আমি দেখছি রাস্তাঘাটের ব্যাপারে যে সমস্ত পশ্চাদ্‌পদ অঙ্গরাজ্য আছে পশ্চিমবঙ্গ তার মধ্যে অন্যতম। সেজন্য পশ্চিমবঙ্গে রাস্তাঘাট দ্রুত নির্মাণ করে যাতে যোগাযোগ ব্যবস্থা উন্নত করা যায় সেটা দেখতে হবে কারণ, আমরা পশ্চিমবঙ্গের মানুষের কাছে দেশের উন্নতির জন্য অঙ্গীকারবদ্ধ। আমি একথা বলতে চাই রাস্তাঘাট তৈরির ব্যাপারে আগে যে উদ্যোগ ছিল এখনও তাই আছে, তার থেকে দ্রুত কি ভাবে এগুলি সম্পন্ন করা যায় এই সম্পর্কে কোন গতিশীলতা দেখতে পাচ্ছি না। মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় তাঁর এলাকায় বর্ধমান সদর ঘাট সেতু নির্মাণের উদ্যোগ নিয়েছেন, এটা হওয়া দরকার, এই বিষয়ে তাঁর সঙ্গে আমার কোন মতদ্বৈত নেই। কিন্তু অন্যান্য যে সমস্ত গুরুত্বপূর্ণ সেতু রয়েছে যেগুলি বিভিন্ন জায়গার সঙ্গে সংযোগ রক্ষা করছে সেই ব্যাপারে সমান উদ্যোগ না নিলে শুধু তাঁর নিজের এলাকার সেতু নির্মাণের উদ্যোগ নিলে পশ্চিমবঙ্গের মানুষের কাছে সেটা দৃষ্টিকটু বলে মনে হবে। যেমন গুসকরা সেতু অত্যন্ত গুরুত্বপূর্ণ সেতু, সেটা অত্যন্ত আগ্রহ সহকারে সমান উদ্যোগ নিয়ে করা উচিত। আমি মনে করি এই যে পশ্চিমবঙ্গ রাস্তাঘাট এবং সেতুর ব্যাপারে এত পিছিয়ে আছে এর একমাত্র কারণ হচ্ছে আমাদের সামগ্রিক দৃষ্টিভঙ্গী নেই। আমরা সামগ্রিক প্রয়োজনের কথা চিন্তা না করে রাজনৈতিক দিকে থেকে প্রশাসনের দিক থেকে চিন্তা করে রাস্তাঘাট সেতু তৈরী করি, সামগ্রিক পরিকল্পনা আমাদের মাথায় থাকে না। এই প্রসঙ্গে আমি এই কথা বলি যে আমি সেচ বিভাগ থেকে শুনেছি কাকমারিতে একটা পাকা ব্রীজ তৈরী হচ্ছে। সেটা

যদিও আমার এলাকায় তবুও সামগ্রিক স্বার্থের দিকে লক্ষ্য রেখে বলছি সেখান দিয়ে কত লোক এবং যানবাহন চলাচল করে তার হিসাব নেওয়া দরকার। সেখানে যদি কাঠের ব্রীজ তৈরী করা যায় তাহলে এখন যানবাহন কম চলবে, কাঠের ব্রীজ তৈরী করলে ৭০।৮০ হাজার টাকায় হয়ে যাবে এবং পাকা ব্রীজ তৈরি করতে যে ৭।৮ লক্ষ টাকা খরচ হত বাকি টাকাটা অন্য খাতে খরচ হতে পারে। তারপর যখন খুব বেশী যানবাহন চলবে তখন সেখানে পাকা ব্রীজ তৈরি করতে পারেন। কিন্তু বালুরঘাট যেতে ৩টি কাঠের ব্রীজ পড়ে, সেখানে যদি পাকা ব্রীজ করা হয় তাহলে খুব ভাল হয়। সেজন্য বলি সামগ্রিক দৃষ্টিভঙ্গী নিয়ে পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য সমস্ত রাস্তা ঘাট তৈরি করা উচিত। মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় তাঁর কনস্টিটিউয়েন্সি ভাতারে পি, ডবলিউ, ডি'র একটা ডাক বাংলো তৈরি করছেন। গ্রামে ডাক বাংলো তৈরি করার কি সার্থকতা আছে আমি বুঝতে পারছি না। প্রফুল্ল সেন মহাশয় আরামবাগকে স্বর্গ রাজ্য করতে চেয়েছিলেন, কিন্তু তার ফলে কি তিনি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর গদিতে চিরকাল আসীন হতে পেরেছেন। সুতরাং গ্রামে ডাক বাংলো তৈরি করার কোন অর্থ আছে বলে আমি মনে কির না।

সাধারণ মানুষ যাদের কাছে আমরা দেশের উন্নতির কথা বলি, সাধারণ মানুষ যাদের কাছে আমরা পশ্চিমবাংলার অর্থনৈতিক জীবনের উন্নতির কথা বলি তাঁরা কিন্তু এবে ভালভাবে দেখেন না এটা আমি পরিষ্কারভাবে বলতে চাই। তারপর, আমাদের এই যে ঐতিহাসিক স্থানগুলো রয়েছে তার রক্ষাণাবেক্ষণের জন্য আরও বেশী টাকা বরাদ্দ করা উচিত এবং এই বিষয়ে কোন মত বিরোধ আছে বলে আমি মনে করি না। আমার এলাকায় একটা ঐতিহাসিক স্থান আছে যার নাম হচ্ছে, "গৌর"। আমরা অন্যান্য স্থানে যে সব ঐতিহাসিক স্থান দেখতে যাই সেখানে গিয়ে ইন্টারপ্রেটর খুঁজে পাই, কিন্তু আমাদের এই গৌরে ইন্টারপ্রেটরের কোন ব্যবস্থা নেই। এছাড়া আরও দুঃখের বিষয় হচ্ছে যে সেখানে সরকারী বা বেসরকারী উদ্যোগে কোন হোটেল নেই বা এমন কোন বিশ্রামাগার নেই যেখানে গিয়ে বিদেশী পর্যটকরা থাকতে পারেন। আমি আশা করি এইদিকে আমাদের পূর্তমন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন। তারপর, এই যে এল, আই, জি স্কীমে বাড়ী তৈরী হচ্ছে তার ভাড়া যে বিভিন্ন রকমের করেছেন এটা দেখতে ভাল লাগেনা। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন এল, আই, জি, বেহালা স্কীমে যে বাড়ীগুলো হয়েছে তার ভাড়া ৯৫ টাকা থেকে ১০৫ টাকা, তিলজলায় যেগুলো হয়েছে তার ভাড়া ১৪৮ টাকা এবং বেহালার কাছে ঠাকুরপুকুরে যেগুলো হয়েছে তার ভাড়া ১৩১ টাকা থেকে সুরু হয়েছে। আপনারা অবশ্য বলেন এটা আমাদের নো প্রফিট নো লস্ বেসিস্ এবং যেখানে যে রকম কন্সট্রাকসনের খরচ পড়ে সেই অনুসারে ভাড়া হয়। আমরা জানি ৩৫০ টাকা থেকে ৬০০ টাকা পর্যন্ত যারা মাইনে পায় তারা এল, আই, জি, স্কীমে বাড়ী পায়। তাহলে আপনিই বলুন ৩৫০ টাকা যিনি বেতন পান তাঁর বেতনের একটা মোটা অংশ যদি ভাড়া দিতেই চলে যায় তাহলে সে খাবে কি? এর ফলে আমরা দেখছি টেন্যান্টদের ভাড়া বাকী পড়ছে এবং তাদের মধ্যে একটা অসন্তোষের ভাব রয়েছে। আমার বক্তব্য হচ্ছে আপনি একটা স্ট্যান্ডার্ড ভাড়া করুন, একই স্কীমের বাড়ী অথচ এক এক জায়গায় এক এক রকম ভাড়া এটা হতে পারে না। সরকারী কর্মচারীদের ক্ষেত্রে দেখছি তাদের বেতনের টেন পারসেন্ট কাটা হয় ভাড়া বাবদ এবং ডিয়ার্নেস এ্যালাউন্স মাইনের সঙ্গে যোগ হওয়াতে তাদের ভাড়া আরও বেশী কাটা হচ্ছে। অর্থাৎ আগে যেখানে তাদের ৫০ টাকা দিতে হোত এখন সেখানে ৫৫ টাকা দিতে হচ্ছে। এতে কোন সুবিধা হচ্ছে না কাজেই আমি বলছি এল আই, জি স্কীমে যে বাড়ীগুলো আছে তাদের ক্ষেত্রে একটা স্ট্যান্ডার্ড ভাড়া করুন। বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম ভাড়া ধার্য করে স্বল্প আয় বিশিষ্ট মানুষের অসুবিধা সৃষ্টি করবেন না। এছাড়া আমার আর একটা বক্তব্য হচ্ছে এল, আই, জি, স্কীমে এবং এম, আই জি স্কিমে আরও বাড়ী হওয়া উচিত। উত্তরবঙ্গ সম্বন্ধে বলতে চাই উত্তরবঙ্গ অত্যন্ত অবহেলিত এবং সেখানকার যোগাযোগ ব্যবস্থা দারুণভাবে বিঘ্নিত। উত্তরবঙ্গ থেকে যখন বাস'এ করে আসি তখন দেখি টায়ার পাঞ্চার হচ্ছে। আজকের এই টায়ার সঙ্কটের দিনে টায়ার পাঞ্চার হওয়া অত্যন্ত সাংঘাতিক অবস্থা এবং এর ফলে যে বাস এখানে আড়াইটায় আসার

কথা সেটা এল অনেক পরে। ড্রাইভারকে জিজ্ঞাসা করলে তিনি বলেন টায়ার-এর দারুণ সঙ্কটের ফলে একেই জোড়াতালি দিয়ে কোন রকমে চালাচ্ছি তার উপরে রাস্তার এই অবস্থা দেখুন। রাস্তার এই অবস্থার জন্য বাস-এ উঠলে অনেক সময় দেখা যায় টায়ার বাস্ট করছে। কোন কিছুই বেশীদিন চলেনা এটা ঠিক, কিন্তু রাস্তা-ঘাটের যদি রক্ষণা-বেক্ষণ না হয় তাহলে আমাদের জাতীয় সম্পদের অপচয় হবে। এই স্টেট বাস আমাদের জাতীয় সম্পদ কাজেই মন্ত্রী মহাশয়কে এই সম্বন্ধে বিবেচনা করতে বলছি। আমরা যেখানে নূতন করে সমাজতন্ত্রের অগ্রগতির কথা বলছি, অর্থনৈতিক জীবনের পুনর্গঠনের কথা বলছি, গণতান্ত্রিক অগ্রগতির কথা বলছি সেখানে আমাদের মনে রাখা উচিত যোগাযোগ ব্যবস্থা এর সঙ্গে অঙ্গাঙ্গীভাবে যুক্ত। কাজেই আমাদের পরামর্শ গ্রহণ করুন একথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-55—5-05 p.m.]

**Shri Supriya Basu :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এনেছেন আমি তাকে সমর্থন জানিয়ে দু একটি বক্তব্য রাখবার চেষ্টা করছি। আমরা জানি মাননীয় মন্ত্রী মহাশয় নিজের আন্তরিক চেষ্টায় কিছু কাজ করবার চেষ্টা করছেন কারণ আমরা যখন বিভিন্ন কাজ সম্বন্ধে অবহেলার কথা বা করাপ্সানের কথা বলি তখন তিনি নিজে গিয়ে সেগুলি পরীক্ষা করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার সমগ্র বিভাগে নানারকম দুর্নীতি এবং অসুবিধা থাকার জন্য আজকে শহরাঞ্চলে এবং গ্রামাঞ্চলে যত বেশী রাস্তার প্রসার হওয়া উচিত ছিল তা হতে পারে নি। স্যার, আমার এলাকা হচ্ছে হাওড়ার শিল্পাঞ্চল। সেখানকার যে অবস্থা বা চিত্র তা স্যার, আমি আপনার মাধ্যমে তুলে ধরতে চাই এবং আমার কতকগুলি সাজেসান মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। স্যার, হাওড়ার শিল্পাঞ্চলের দিকে যদি তাকিয়ে দেখেন তাহলে দেখবেন যে সেখানে রাস্তা আর রাস্তা নেই, সেখানে কতকগুলি খানা খন্দ তৈরি হয়ে আছে। কিন্তু সেজন্য শুধুমাত্র এম, এল, এ বা মন্ত্রী মহাশয়কে দোষ দিলেই চলবে না। কারণ আমরা জানি কিছু কিছু রাস্তা তৈরি হয় এবং স্যাংসানও হয় কিন্তু দুর্ভাগ্যবশতঃ রাস্তা তৈরি হবার এক সপ্তাহ বা ১৫ দিনের মধ্যেই সেগুলি কখনও কখনও সি, এম, ডি, এ'র কারণে কিম্বা পি, ডবলিউ, ডি,'র কারণে কিম্বা পাবলিক হেলথের কারণে কিম্বা টেলিফোন বা ইলেকট্রিক সাপ্লাই'এর কারনে খোঁড়া আরম্ভ হয়ে যায়। সেইজন্য আমি সাজেসান দেব যে জেলা ভিত্তিক কিম্বা কনস্টিটিউয়েন্সী ভিত্তিক কো-অর্ডিনেশান কমিটি করুন এবং তার মধ্যে সি,এম,ডি,এ. পি,ডবলু,ডি, ক্যালকাটা টেলিফোন. ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটি ও তার সাথে সাথে জনপ্রতিনিধিদের রাখুন। এঁরা সকলে মিলে যদি এক টেবিলে বসেন তাহলে জানা যাবে যে কখন খোঁড়া হবে, কখন নতুন রাস্তা তৈরি হবে এবং সেইভাবে একটা কো-অর্ডিনেট করে কাজটা করা যাবে এবং তাতে টাকার অপচয় বন্ধ হবে ও জনসাধারণের সুবিধা হবে। দ্বিতীয় কথা, হাওড়ার শিল্পাঞ্চল অত্যন্ত পুরানো শহর। যারজন্য সেখানে প্লান্ড ওয়েতে রাস্তা তৈরি হয়নি। রাস্তার তলা দিয়ে জলের পাইপ, ইলেকট্রিক এবং টেলিফোনের তার গিয়েছে। সেইজন্য এইসব রাস্তাকে কংক্রিট করা যায় না। তাই আমি অনুরোধ করবো এখন যে সমস্ত রাস্তা প্লান্ড ওয়েতে হচ্ছে সেইসব রাস্তাগুলি কংক্রিটের রাস্তা করুন। আর যেগুলি পুরানো রাস্তা সেগুলোকে কোন রকম কাজ চালানোর মত করবেন না। আমরা জানি হাওড়ার একটা রাস্তা কমপ্লিট হয়েছে ৫০০ মিটারের মত। আমরা দেখতে পাচ্ছি যে এর রেকারিং এক্সপেন্স অত্যন্ত কম এবং জনসাধারণেরও খুব সুবিধা হচ্ছে। অন্যান্য যে সমস্ত রাস্তা থাকবে সেগুলিকে স্পেশাল স্পেশিফিকেসানে তৈরি করুন। আজকে কোলকাতায় দেখতে পাচ্ছি অনেক সুন্দর রাস্তা হয়েছে কিন্তু আমরা গঙ্গার ওপারে যে শহরে আছি সেখানে প্রডাকটিভ ভ্যালু অনেক বেশী। সেখানে যদি স্পেশাল স্পেসিফিকেসানে রাস্তা তৈরি হয় তাহলে হাওড়া শিল্পাঞ্চল আরো দ্রুততরভাবে এগিয়ে যেতে পারবে। আপনাকে অনুরোধ করবো যে মাস্টার প্লান ইমিডিয়েটলি একজিকিউট করুন। হাওড়ার রাস্তায় যদি জল না জমে, যদি স্যুয়োরেজ

সিস্টেমের যদি উন্নতি করা হয় তাহলে রাস্তাগুলি ভাল থাকবে। আমরা জানি, সি,এম,ডি,এ মারফৎ হাওড়া মিউনিসিপ্যালিটিকে ৮০ লক্ষ টাকা দেওয়া হয়েছে কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় আমি একটা লিষ্ট পেয়েছি তাতে দেখছি কোন কাজই সেখানে হয়নি অথচ বিল পেমেন্ট হয়ে গিয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো আপনি অবিলম্বে এ বিষয়ে তদন্ত করুন। তাছাড়া আমরা শুনেছি ২০ লক্ষ টাকা নাকি খালি মাহিনা দিতেই চলে গিয়েছে। এটা তদন্ত করে শুধুমাত্র কনট্রাক্টরদের শাস্তি দিলেই চলবে না যারা সুপারভিসান করেছেন তাদেরও এবং যে সমস্ত ইঞ্জিনীয়ার ষ্ট্রাইক করে টেকনোক্রাটদের উচ্চ মর্যাদা দিতে হবে বলে দাবী করছেন তাঁরাও যদি দোষী হন তাহলে তাঁদেরও শাস্তি দিতে হবে। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ॥

**Shri Saradindu Samanta :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে ব্যয় বরাদ্দের দাবী আমাদের মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় এখানে রেখেছেন, তা আমি সম্পূর্ণ সমর্থন করছি। যেহেতু সময় খুব অল্প, সেজন্য দু তিনটি কথা বলেই আমার বক্তব্য শেষ করবার চেষ্টা করছি। এই প্রথম বোধ হয় ১৯৪৭ সালে স্বাধীনতা পাবার পর গ্রামবাংলার রাস্তাঘাটের দিকে আমাদের মন্ত্রীসভার নজর পড়েছিল এবং আমি শুনেছিলাম আমার পূর্তমন্ত্রী মহাশয় বিশেষ করে বলেছিলেন যে বিধনাসভায় প্রত্যেক এলেকায় কিছু কিছু পাকা রাস্তা করা হবে। খুব ভাল প্ল্যান, কিন্তু কতদিনে হবে জানি না। কিন্তু যেগুলি আছে তাতে কখন ইট বিছানো হবে এবং কবে তাতে পিচ পড়বে সেটা দেখবার জন্য গ্রামের মানুষ তাকিয়ে আছে। আমি যেখানকার গ্রামের মানুষ আমার মনে হয়, পূর্তমন্ত্রী মহাশয় তার কাছাকাছি গিয়েছেন, কিন্তু বেশী ভিতরে যান নি, সেখানে তমলুক থেকে ময়না একটা রাস্তা আছে, সেখানে সাওতাল চক বলে একটা জায়গা আছে, সেখান থেকে ট্যাংড়া কুনলিয়া ঘাট পর্যন্ত প্রায় ২০ মাইল রাস্তা এমনি পড়ে আছে, সেখানে ল্যান্ড একুইজিশনের কোন প্রশ্ন নাই, সেই রাস্তায় ইট বিছিয়ে দিলে রাস্তাটা পাকা হয়ে যাবে, গাড়ী চলে যেতে পারবে। আমাদের পূর্তমন্ত্রীর নজরে আনা হয়েছে কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। আমি আর একটা কথা বলতে চাইছি। আমাদের মেদিনীপুর জেলায় মস্ত বড় একটা ব্রীজ হওয়ার কথা চলছিল ১৯৬৭ সাল থেকে নরঘাটে হল্দি নদীর উপর। সেইখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় একবার সেখানে গিয়েছিলেন ১৯৭১ সালে, তখন সেখানকার লোকজন তাঁকে কাঁধে করে পার করে দিয়েছে। ১৯৭২ সালে গিয়েছিলেন পূর্তমন্ত্রী মহাশয়, তখন আমাদের সৌভাগ্য যে কাঁধে করে পার করতে হয়নি নৌকা করে পার করে দিতে পারা গেছল। যে ব্রীজের কাজ ১৯৬৭ সালে আরম্ভ হয়, আজকে ১৯৭৪ সালে আমি একটা ছবি তুলে এনেছি, আপনার সামনে দেব এখনি, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়, দেখবেন যে মাত্র চারটি ওয়েল হয়েছে, তাও অর্ধসমাপ্ত হয়ে আছে, এদিকে ৮ বছর পেরিয়ে গেছে। আজকে কলকাতা হয়ে যদি দীঘা যেতে হয় খড়গপুর দিয়ে তবে ১০০ মাইলের মত বেশী যেতে হয়, আর যদি মেচেদা স্টেশনে নেমে নরঘাট হয়ে যায় তবে ১০০ মাইল কম যেতে হয়। এহেন ব্রীজ কেন হয় না জানি না। আমি যতদূর সম্ভব তাড়াতাড়ি করবার জন্য মাননীয় পূর্তমন্ত্রীর নিকট জানিয়েছি, কিন্তু কবে যে গুরুত্বপূর্ণ এই ব্রীজ শেষ হবে জানি না। আমি আশা করি অন্ততঃ মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতায় এই নরঘাটের ব্রীজ সম্বন্ধে বলবেন কবে এই ব্রীজ শেষ হবে। অবশ্য গত বছর যখন মেদিনীপুর মন্ত্রীসভার মিটিং বসেছিল, সেই সময় আমাদের বলা হয়েছিল যে ১৯৭৪ সালে ডিসেম্বর মাসে এই ব্রীজ শেষ হয়ে যাবে। এটা খুব আনন্দের কথা। কিন্তু আমার মনে হয় যে কন্ট্রাক্টার এই ব্রীজের কাজ করছে, তাদ্বারা এই ব্রীজ হওয়া সম্ভব নয়, তার যদি কাজে কোন অসুবিধা থাকে তো আপনারা তার সঙ্গে সহযোগিতা করুন, আর তা না হলে তাকে বদলু করুন, অন্য কোন কন্ট্রাক্টার দিন যাতে অবিলম্বে এই ব্রীজ শেষ হয় ১৯৭৪ সালে। আমি আশা করি পর্তমন্ত্রী মহাশয় এ বিষয়ে দৃষ্টি দেবেন। নতুবা আবার যদি কোন মন্ত্রীকে ডাকি সেখানে যাবার জন্য কেউ যেতে চাইবেন না নদী পার হবার ভয়ে। তাছাড়া কাঁথি এবং তমলুকের মধ্যে যে ফারাক সৃষ্টি হয়েছে, সেটা যদি বন্ধ করতে হয়, তাহলে এটাই সবচেয়ে ভাল কাজ হবে বলে মনে করি। জয়হিন্দ॥

5-05—5-15 p.m.]

**Shri Prabhakar Mandal** :

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় পূর্ত বিভাগের মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী আজ হাউসে পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটী বিষয়ে উল্লেখ করতে চাই।

আমরা প্রথমে দেখতে পাচ্ছি যে এই গুরুত্বপূর্ণ দপ্তরে যে টাকা বরাদ্দ করা হয়েছে, সে টাকা প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগন্য। কারণ গ্রাম বাংলাকে বাঁচাতে গেলে, গ্রাম বাংলার উন্নতি সাধন করতে গেলে, গ্রাম বাংলার এই রাস্তাঘাটের উন্নয়ন করা একান্ত প্রয়োজন। বিগত নির্বাচনের সময় গ্রামবাংলার উন্নয়নের যে প্রতিশ্রুতি আমরা জনসাধারণকে দিয়ে এসেছিলাম, সেই প্রতিশ্রুতি রক্ষার জন্য এই খাতের বরাদ্দ বাড়ানো একান্তই দরকার। জানিনা কেন এই খাতে বরাদ্দ কম করা হয়েছে। সে সম্বন্ধে আমার ধারনা আমাদের মাননীয় পূর্তমন্ত্রীর ভাল-মানুষীর সুযোগ নিয়ে বোধহয় মন্ত্রীমণ্ডলী তাকে এই খাতে কম টাকা বরাদ্দ করে সন্তুষ্ট করেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি বিষয়ের উল্লেখ এখানে করতে চাই যে, যে টাকা এই খাতে বরাদ্দ করা হয়েছে, তার অধিকাংশ টাকা কিন্তু সহর এলাকার ঘর-বাড়ী নির্মাণের জন্য এবং কলকাতা সহরের রাস্তা-ঘাট নির্মাণের জন্য প্রায় ৮ কোটী টাকা বরাদ্দ করা হয়েছে। যদি সমগ্র মঞ্জুরীকৃত টাকার অধিকাংশই সহরাঞ্চলে ব্যয় করা হয়, তাহলে গ্রামবাংলার রাস্তা-ঘাট কি ভাবে উন্নয়ন সাধন করা যাবে-- সে বিষয়ে কোন উল্লেখ নাই। মাননীয় মন্ত্রী মহাশয়ও তাঁর বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন যে গ্রামবাংলার রাস্তাঘাটের উন্নতি সাধন একান্ত প্রয়োজন। আসলে কিন্তু গ্রামবাংলার রাস্তাঘাটের উন্নয়নের জন্য বরাদ্দ খুব কম করা হয়েছে। তাই স্যার, এখানে মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি, তিনি যেন ভুলে না যান যে তিনিও গ্রামবাংলার মানুষের ভোটের দ্বারা নির্বাচিত হয়ে এখানে এসেছেন। তাই আমি তাঁকে অনুরোধ করবো গ্রামবাংলার উন্নয়নের জন্যই গ্রামবাংলার রাস্তাঘাট আরো বেশী করে নির্মাণের ব্যবস্থা যেন তিনি করেন।

আমার নির্বাচন কেন্দ্র কেতুগ্রাম থানার কথা একটু এখানে উল্লেখ না করে পারছি না। স্বাধীনতার সুদীর্ঘ ২৭ বছরের মধ্যে মাত্র ৭।৮ মাইল রাস্তা নির্মিত হয়েছে। অত্যন্ত দুঃখের কথা, অত্যন্ত বেদনার কথা, আজকে স্বাধীনতার ২৭ বছর পরেও ১২।১৪ মাইল রাস্তা পায়ে হেঁটে অতিক্রম করে বাসষ্টান্ডে ও রেল ষ্টেশনে উপস্থিত হতে হয়। এই চির অবহেলিত এই কেতুগ্রাম থানার প্রতি বিশেষ দৃষ্টি দেবার জন্য আমি পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ও অনুরোধ জানাচ্ছি।

তাছাড়া আর একটা কথা উল্লেখ করতে চাই-- এই কেতুগ্রাম থানা বর্দ্ধমান জেলায় অবস্থিত। এই থানা জেলা সদর থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন-- যোগাযোগের কোন ব্যবস্থা নাই। এই থানা একটি গুরুত্বপূর্ণ থানা। কারণ এই কেতুগ্রাম থানাটী বীরভূম, মুর্শিদাবাদ ও নদীয়া-- এই তিনটী জেলার সীমান্তে অবস্থিত। জানিনা কী কারণে এই কেতুগ্রাম থানাটী সমগ্র মন্ত্রী মণ্ডলীর নজর থেকে বহির্ভূত ও অবহেলিত অবস্থায় রয়েছে এবং কেনই বা এই থানার প্রতি সরকার বিমাতৃসুলভ আচরণ করছেন। এই থানার সঙ্গে জেলার যোগাযোগ ব্যবস্থা সহজ ও দ্রুত করবার জন্য কাটোয়ার কাছে শাঁখাইঘাটে একটা সেতু নির্মাণ করা অপরিহার্য্য। এরজন্য বার বার পূর্তমন্ত্রীর কাছে আবেদন নিবেদন জানিয়েছি। তিনি বলেছিলেন আগামী বছর বাজেটের সময় ঐ সেতু নির্মাণের জন্য নিশ্চিত ভাবে লক্ষ্য রাখবো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের কথা, বেদনার কথা আজকের বাজেট বক্তৃতার মধ্যে মন্ত্রী মহাশয় এই সেতু নির্মাণের কোন কথা উল্লেখ করেন নাই। যাহোক আমার সময় সংক্ষেপ---আর না বাড়িয়ে পূর্তমন্ত্রী মহাশয়কে এইটুকু অনুরোধ করবো যে এই চির অবহেলিত কেতুগ্রাম থানার প্রতি তিনি যেন একটু নজর দেন। এই কথা কয়টী বলে আমার বক্তব্য এখানে শেষ করছি। জয়হিন্দ্। বন্দেমাতরম্

**Shri Sital Chandra Hembram :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে আমি সমর্থন জানাই। কিন্তু এই বাজেট দেখে আমি মর্মাহত ও দুঃখ পেয়েছি। দুঃখের বলছি এই জন্য যে, আমাদের মন্ত্রী মহাশয় এই কথা বললেন না যে ভারতবর্ষ স্বাধীন হবার ২৭ বছর পরেও এক ইঞ্চি রাস্তা আমার এলাকায় হয়নি। আমরা আশা করেছিলাম যে ২২০ কিলোমিটার রাস্তা যে হবার কথা আছে তাতে আমাদের এলাকার রাস্তা থাকবে। কিন্তু দুঃখের সঙ্গে আমি বলতে চাই যে তা হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ১৫ শত লোক যেখানে থাকবে সেখানে যোগাযোগ এর জন্য রাস্তা নেই সেখানে রাস্তা করা হবে। আমার এলাকায় দেড় লক্ষ লোকের পপুলেসান যেখানে ৯৯ ভাগ ট্রাইবাল পিউপ্‌ল সেখানে রাস্তা নেই। আমি কি করে বিশ্বাস করবো যে, যে ১৫ শত লোকের বাস যেখানে সেখানে আপনারা রাস্তা করবেন। আমার নির্বাচন কেন্দ্রে রাষ্ট্র মন্ত্রী মহাশয় গিয়েছিলেন, নিজে চক্ষে তিনি দেখে এসেছেন সেখানে রাস্তাঘাট একটাও নেই। সেখানে ৬ মাস বাস চলে বাকি ৬ মাস সেখানে কোন যোগাযোগ থাকে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জাতীর উন্নতি ও কৃষি বিপ্লব কায়েম করতে হলে আমাদের প্রথমে চাই যোগাযোগ ব্যবস্থার উন্নতি। তাই আমার অবহেলিত এলাকার দিকে নজর দেবার জন্য আমি আমাদের জনপ্রিয় সরকারের মন্ত্রী ভোলাবাবুকে অনুরোধ করছি যে, ঐ যে ২২০ কিলোমিটার রাস্তা তার মধ্যে রামদুয়ান অঞ্চলের রাস্তার দিকে নজর দিন। কেবল বর্ধমান কলকাতার রাস্তার দিকে নজর দেবেন না। আমরা যদি এই সমস্ত অনুন্নত এলাকাকে অবহেলিত করে রাখি তাহলে আমরা যে নির্বাচনে প্রতিশ্রুতি দিয়ে এসেছি তা আমরা সফল করতে পারবো না। ভারতবর্ষ এত বছর স্বাধীন হল কিন্তু ঐ এলাকায় কোন রাস্তা হলো না। আমার ঐ এলাকায় প্রায় দেড় লক্ষ লোকের বাস। আমাদের মাননীয় মন্ত্রী স্বচক্ষে দেখে এসে আমাদের বলুন যে আমরা রাস্তা করবো। আমাদের জনপ্রিয় সরকার আমাদের সিদ্ধার্থ রায় মন্ত্রীসভার মন্ত্রী ভোলাবাবু তিনি ঐ রিজার্ভ এলাকা সেই এলাকার উন্নয়নের চেষ্টা করুন। আপনি বানদুয়ান রাস্তার দিকে নজর দিন। যদি তাই হয় তাহলে আমি বলবো এই বাজেট বৈপ্লবিক বাজেট। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Manik Lal Besra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পূর্তমন্ত্রী মহাশয় যে বাজেট এনেছেন সেই বাজেট আলোচনা প্রসঙ্গে আমি প্রথমেই বলবো আমাদের বাঁকুড়ার রায়পুর থানার কংসাবতীর কথা। ১৯৬২ সালে এই প্রকল্প গ্রহণের জন্য গৃহীত হয়েছিল কিন্তু তা আজও হয়নি। কাশীবাবুর প্রশ্নের জবাবে মন্ত্রী মহাশয় বলেছেন যে ১৯৭৪ সালে এই কাজ শেষ হবে। কিন্তু যেভাবে মন্থর গতিতে কাজ হচ্ছে তাতে আমার মনে হয় যে ১৯৭৪ কেন ১৯৭৬ সালেও শেষ হবে বলে মনে হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে সত্বর এর নির্মাণ কাজ শেষ হয় এবং এরজন্য যেন তিনি তৎপর হন।

[5-15—5-25 p.m.]

এই আলোচনা প্রসঙ্গে আমি একটা রাস্তার কথা বলবো। রাস্তাটা হচ্ছে রাইপুর থানার চামতা-বীজপুর পোসদা ভায়া ধর্মপুর। কথা ছিল প্রত্যেকটা এম, এল এ একটা রাস্তার প্রস্তাব দেবেন। আমিও এই রাস্তার প্রস্তাব দিয়েছিলাম। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাতে এই রাস্তাটা গৃহীত হয়েছিল। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার মেয়াদের মধ্যে এর কাজ সুরু হবার কথা ছিল। কিন্তু কি কি কারণে এর নির্মাণকার্য্য সুরু হয় নি তা জানি না। তবে আমি জানি বাঁকুড়া ডি,পি,সি, এই রাস্তাটা নাকচ করবার জন্য নানারকম অপচেষ্টা করেছিলেন। তারা এটিকে সামান্য ভিলেজ রোড বলে আখ্যা দিয়েছিলেন। আমি জানি এখানে এই থানার মধ্যে টাউন নেই। তবু একে ভিলেজ রোড বলে আখ্যা দেবার কি

যুক্তি আছে তা আমি ভেবে পাই না। আপনি আশ্চর্য্য হবেন একটা অবজেক্‌সান লেটার সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রীর দপ্তরে পাঠান হয়েছিল আমি এই খবর শুনে মহাকরণে মন্ত্রী মহাশয়ের সঙ্গে সাক্ষাত করি। তাঁকে সবিশেষ পরিচয় দেওয়ায় তিনি বলেন, না, এই রাস্তা আপনার হবে। আমি চীফ একজিকিউটিভ ইঞ্জিনীয়ারের সঙ্গে দেখা করি। তিনিও বলেন আপনার এই রাস্তার প্ল্যান এবং স্ট্যাটিস্‌টিক্‌সের জন্য এ্যানডারসন হাউসে প্ল্যানিং ইঞ্জিনীয়ার বি, পি, সেনের কাছে পাঠান হয়েছে। আমি এ্যানডারসন হাউসে গিয়ে খবর নিলাম, কথাটা ঠিক। আমি আশ্বস্ত হলাম যে, আমার এই রাস্তাটা হবে। কিন্তু কি কি কারণে বাঁকুড়ার ডি,পি,সি, এই রাস্তাটিকে বানচাল করতে চেয়েছিলেন, আমি তার কারণ আজ পর্য্যন্ত বুঝতে পারি নি। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যে এই রাস্তাটির যেন আর কোন রকম নড়চড় না হয়। স্বর্গত সুধারাণী দত্ত প্রতিশ্রুতি দিয়েছিলেন এই রাস্তাটা হবে, ভবতোষ সোরেন, যদুনাথ মুর্মু তারাও বলেছিলেন রাস্তাটি হবে। কিন্তু সেই রাস্তা হয় নি। আজকে এই রাস্তা যদি না হয় তাহলে কোন কালেই হবে না। একটা বিস্তীর্ণ আদিবাসী অধ্যুষিত অঞ্চল বিচ্ছিন্ন অবস্থায় পড়ে থাকবে। এই প্রসঙ্গে আর একটি রাস্তার কথা বলবো সেটা মেদিনীপুরের। সেটা গড়বেতা থানার পিংবনি থেকে বীনপুর থানার রামগড় পর্য্যন্ত মূলতঃ এই রাস্তাটি কংসাবতী নদীর তীরে সিজলবাগ পর্য্যন্ত। এই রাস্তাটি খুবই গুরুত্বপূর্ণ। রামগড় থেকে ঝাড়গ্রাম, ঘাটাল, মেদিনীপুর, চন্দ্রকোনা রোড, কি পিংবনী থেকে রামগড় পর্য্যন্ত রাস্তার অবস্থার এমনই খারাপ যে এ্যাক্‌সিডেন্টের ভয়ে নৈশ এবং সান্ধ্য বাস বন্ধ থাকে। কাজেই রাত্রিবেলা ট্রেন ধরার কোন সুযোগ যাত্রীরা পায় না। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে আমি সনিবন্ধ অনুরোধ জানাচ্ছি যাতে ৫ম পঞ্চবার্ষিক পরিকল্পনাতে এই রাস্তাটা গৃহীত হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা প্রস্তাব রেখে আমার বক্তব্য শেষ করছি। ২ নং রায়পুর ব্লকে ইদল বলে একটা গ্রাম আছে কংসাবতী নদীর তীরে খানিকটা আগে অর্থাৎ ফ্রন্টে। সেখানে একটা ছোট ঢালু জায়গা আছে। বন্যার সময় নদীবক্ষের অতিরিক্ত জল সেই ঢালু জায়গা দিয়ে গ্রামটিকে বেষ্টন করে প্রবাহিত হয়। প্রতি বছর এটা হচ্ছে। এর ফলে একটা অগভীর নালার সৃষ্টি হওয়ার আশঙ্কা করা হচ্ছে। এর প্রতিরোধ ব্যবস্থা যদি না করা হয় তাহলে অদূর ভবিষ্যতে এই গ্রামটি নিশ্চিহ্ন হয়ে যাবে। সেইখানকার অধিবাসীদের অনুরোধে আমি গিয়ে জায়গাটা দেখি। সেখানে তিনশো থেকে প্রায় সাড়ে তিনশো গজের মতো জায়গায় যদি একটা প্রিভেনটিভ ওয়ার্ক তৈরী করা হয় অর্থাৎ পাথর দিয়ে কিনারাকে বেঁধে দেওয়া হয় তাহলে এই গ্রামটি নিশ্চিহ্ন হওয়ার আশঙ্কা থেকে রক্ষা পায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এই প্রিভেনটিভ ওয়ার্ক সম্পর্কে একটা যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Amarendra Nath Mondal :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী উৎথাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। আমি বিশেষকরে আসানসোল মহকুমার কথা বলবো। আজকে আসানসোল মহকুমার কথা বললেই সরকারী মহলে একটা আলোড়ন পড়ে যায় যে আসানসোল মহকুমাতে যেন কিছু দরকার নেই। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আপনি ঐ অঞ্চলে অনেকবার গিয়েছেন আসানসোল মহকুমার বিশেষকরে পল্লী অঞ্চলের ঐসব রাস্তার দুরবস্থার কথা। মন্ত্রী মহাশয়ের কাছে অনেকবার ডেপুটেসন দিয়েছি। উনি আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন নিরাশ করেন নি। কিন্তু দুঃখের সঙ্গে জানিয়েছেন যে টাকা কোথায়—টাকা ছাড়া কিছু করতে পারি না। সেইজন্য অনেক সদস্যই বক্তব্য রেখেছেন যে পূর্ত বিভাগের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে তাতে এই সমস্ত কাজ করতে হলে আরও টাকার প্রয়োজন। তাই আমি মন্ত্রিসভাকে অনুরোধ করবো যাতে পশ্চিমবাংলার গ্রামীণ রাস্তার উন্নয়নের জন্য আরও বেশী টাকা এই পঞ্চম যোজনায় যেন বরাদ্দ করা হয় এই দাবী আমি রাখছি। আমাদের অঞ্চলে মহাকবি নজরুলের জন্ম

স্থান। বহু বহিরাগত লোক তাঁর সেই জন্মস্থান দেখবার জন্য সেখানে যান। সেই রাস্তাটি তৈরী হবার জন্য মন্ত্রী মহাশয় অনুমোদন দিয়েছেন। কিন্তু এখনও পর্য্যন্ত সেই রাস্তার কাজ আরম্ভ হয়নি। অজয়ের ধারে যেসব অঞ্চল আছে আজ দীর্ঘ ২৬।২৭ বছর হয়ে গেল আমরা স্বাধীনতা পেয়েছি--কিন্তু এখনও পর্য্যন্ত সেইসব অঞ্চলে যেতে হলে ছয় মাস এখনও পর্য্যন্ত গরুর গাড়ী পর্যন্ত চলে যেতে পারে না হেটে যাওয়া তো দূরের কথা। সেখানে হেল্থ সেন্টারে যাবার রাস্তা নেই। আসানসোল সহরের দিকে বহু বড় বড় রাস্তা হয়েছে, জেলা পরিষদের রাস্তাগুলিও সংস্কার হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত ঐ জেলা পরিষদের অন্তর্গত যেসব রাস্তা রয়েছে, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো সেই রাস্তাগুলি সরকার নিয়ে যদি সেগুলি সংস্কার করেন তাহলে আসানসোলের পল্লী অঞ্চলের মানুষের সঙ্গে যোগাযোগের সুবিধা হবে। আমি এ সম্পর্কে কয়েকটি সাজেসান রাখতে চাই। আজকে পুরুলিয়ার সঙ্গে যোগাযোগ করতে হলে যদিও পানচেট ব্রীজ আছে তবুও দিশেরগড় দামোদরে একটি ব্রীজ তৈরী করলে পুরুলিয়ার সঙ্গে বিশেষকরে সানতালদিতে যে থারম্যাল পাওয়ার প্ল্যান্ট হয়েছে তার সঙ্গে আসানসোলের যোগাযোগের সুবিধা হবে। তাতে পুরুলিয়ার সঙ্গে আসানসোলের যোগাযোগে ৫০।৬০ মাইল রাস্তা কমে যাবে। যদিও মেদিয়াঘাট ব্রীজ দুর্গাপুরে হয়েছে, স্বাধীনতা পাবার পরেও সেখান দিয়ে মিলিটারীরাই যাওয়া-আসা করে। যদিও এ সম্বন্ধে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল--কিন্তু তারপরে কোন পরিকল্পনা দেখতে পাচ্ছি না। যাতে এটা বাস্তবে রূপায়িত হতে পারে তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এছাড়া দুটি সোজা পথ রয়েছে যেখান দিয়ে মিলিটারী গাড়ী এবং রেলওয়ে ব্রীজ হয়েছে। এই দুটি রাস্তার জন্য যদি সেন্ট্রাল গভর্ণমেন্টের সঙ্গে যোগাযোগ করে সাধারণের যোগাযোগ ব্যবস্থা করেন তাহলে অনেক সুবিধা হবে। পান্ডবেশ্বর ব্রীজ দিয়ে যদি লরী বা ট্রাক যাওয়া-আসা করতে দেওয়া হয় তাহলে এখানকার জনসাধারণের খুব সুবিধা হবে। আমি বিশেষকরে মন্ত্রিসভাকে অনুরোধ করবো যাতে এই খাতে আরও বেশী টাকা বরাদ্দ করা হয় এবং গ্রামের যদি উন্নতি করতে হয় তাহলে এদিকে বিশেষ নজর দিতে হবে। এই বলে শেষ করছি।

**Shrimati Nurunnesa Sattar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ আপনার মাধ্যমে আমাদের পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবী করেছেন আমি তা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে গ্রামের উন্নতি না হলে দেশের কোন উন্নতিই হবে না। গ্রামবাংলায় রাস্তাঘাট না বললেই চলে। যখন এই মন্ত্রিসভা প্রথম কাজ আরম্ভ করলেন তখন আমাদের আশ্বাস দেওয়া হোল যে প্রত্যেক কেন্দ্রে একটি করে রাস্তা হবে। কিন্তু আজ পর্যন্ত সে কথা কথাতেই রয়ে গেল কার্যে পরিণত হোল না। সে কথা ফাইলে আবদ্ধ আছে।

[5-25—5-35 p.m.]

আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে কেবলমাত্র সহরাঞ্চলের কথা ভাবলেই চলবে না, গ্রামবাংলার কথা ভাবুন। বিশেষকরে বর্ষাকালে গ্রামবাংলার রাস্তা-ঘাটের কি যে দুরবস্থা হয় সেটা কল্পনা করা যায় না, স্বচক্ষে না দেখলে। মানুষে পায়ে হাঁটতে পারে না, এমন কি গরু মোষের পর্যন্ত সেই দুর্গম রাস্তায় চলা একেবারে অসম্ভব হয়ে পড়ে। রোগীদের পর্যন্ত হেল্থ সেন্টারে স্থানান্তরিত করা যায় না, তার আগেই পঞ্চত্ব প্রাপ্ত হয়। সুতরাং বর্ষাকালে রোগীদের চিকিৎসা অচল হয়ে পড়ে। বিশেষকরে আমার পূর্বস্থলি কেন্দ্রের একটি রাস্তায় যেন তাড়াতাড়ি হাত দেন। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটি কথা বলার আছে, শুধু মন্ত্রী মহাশয়কে দোষ দিলে চলবে না, মন্ত্রী মহাশয় তাঁর যথাসাধ্য চেষ্টা করছেন। আগে শুনেছি টাকার অভাবে এই সমস্ত রাস্তার কাজে হাত দেওয়া যেত না, তবে মন্ত্রী মহাশয় যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায় করেছেন সেজন্য ধন্যবাদ জানাই। রাস্তার কাজ সুরু হবে এমন সময় সুসন্তান ইঞ্জিনীয়াররা ধর্মঘট করে বসে রইলেন, তাদের সঙ্গে হাত মেলালেন

চিকিৎসকগণ। তাদের সঙ্গে দেশের কোন সম্পর্ক নেই, তারা যেন এ দেশের মানুষ নন, দেশের প্রতি তাদের যেন করণীয় কর্তব্য নেই। কিন্তু বড় আশ্চর্য্যের বিষয় আমরা যে সময়ে উন্নয়নমূলক কাজে হাত লাগিয়েছি ঠিক সেইসময়ে নিজেদের ব্যক্তিগত দাবীর জন্য ধর্মঘট করে বসলেন। তাদের দাবী অসঙ্গত সেকথা আমি বলছি না। তারপরে ডাক্তার-বাবুরাও তাদের সঙ্গে ধর্মঘটে যোগ দিলেন। নিজেদের দেশের ভাই-বোনদের জন্য তাদের নিশ্চয় কিছু কর্তব্য আছে। সেইজন্য আমি বলব মানুষের জীবন-মরণের সমস্যা তাদের সঙ্গে জড়িত আছে। দু-একদিন নয়, দেড় মাস হতে চলল ধর্মঘট সুরু করেছেন, মেটার কোন উপায় দেখতে পাচ্ছি না। ডাক্তার-ইঞ্জিনীয়ারদের ধর্মঘটের জন্য আমাদের উন্নয়ন-মূলক কাজ ব্যাহত হতে চলেছে। আমাদের সমস্ত প্ল্যান প্রোগ্রাম আজকে নষ্ট হতে বসেছে। দামোদরের উপর যে কৃষক সেতু নির্মিত হচ্ছিল, যেটা হুগলী, বাঁকুড়া, বর্ধমানের সঙ্গে যোগাযোগ রক্ষা করছে, এই ধর্মঘটের ফলে সেই ব্রীজের কাজ বন্ধ হতে চলেছে। ঐ সমস্ত এলাকার মানুষের মনে হতাশার ভাব দেখা দিয়েছে, তারা ভাবছে আর বোধ হয় কাজ শেষ হবে না, মাঝখানেই বন্ধ হয়ে পড়ে থাকবে। আমি তাই অনুরোধ করব দেশের স্বার্থে জনগণের স্বার্থে আপনারা ধর্মঘট মিটিয়ে নিন এবং উন্নয়নমূলক কাজে হাত লাগান, দেশ গঠনের কাজে এগিয়ে আসুন। মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই ধর্মঘট মিটিয়ে ফেলুন। আপনারা যদি এই ধর্মঘট মিটিয়ে দেশের কাজে হাত লাগান তাহলে দেশের ভাই-বোনেরা আপনাদের আশীর্বাদ করবেন। গ্রামাঞ্চলের রাস্তার কাজ যাতে অতি সত্বর সুরু করতে পারেন তারজন্য চেষ্টা করুন। এই কথা বলে আমি আর একবার মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি। জয়হিন্দ॥

**Shri Kartic Chandra Biswas :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী পূর্তখাতে যে ব্যয়-বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। স্যার, আমি ভেবেছিলাম যে স্বরাষ্ট্র (পুলিশ), স্বাস্থ্য, শিক্ষাখাতে পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যেভাবে গুরুত্ব দেওয়া হয়েছে পশ্চিমবঙ্গে পূর্ত বিভাগের প্রতিও সেইভাবে গুরুত্ব দেওয়া হবে। কিন্তু দুঃখের বিষয় আমরা দেখলাম, পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পূর্ত বিভাগ যেখানে ১৫৭ কোটি টাকার দাবী করেছিলেন সেখানে মাত্র ৫৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। তাই স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রীকে বলব, পশ্চিমবঙ্গের অর্থনীতিকে পুনরুজ্জীবিত করতে হলে পূর্তখাতে আরো টাকা বাড়ানো প্রয়োজন। স্যার, এর পর আমার জেলা সম্বন্ধে কয়েকটি কথা বলব। নদীয়া জেলার নর্থ সাবডিভিসানের হেড কোয়ার্টার কৃষ্ণনগরে অবস্থিত। কিন্তু নর্থ সাব-ডিভিসানের মাঝখান দিয়ে জলঙ্গী নদী বয়ে গিয়েছে এবং তার উপর কোন সেতু না থাকার জন্য পলাশীপাড়া ইত্যাদি জায়গার সঙ্গে যোগাযোগ স্থাপন করা যায় না। দীর্ঘদিনের দাবীর পর গত বছর জুন মাসে মাননীয় পূর্তমন্ত্রী ভিত্তি প্রস্তর স্থাপন করেন কিন্তু স্যার, অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি, যে টাকা বরাদ্দ করা হয়েছে সেই টাকায় কি কাজ হবে সেটা বলা কঠিন। স্যার, জানুয়ারী মাসে পূর্ত বিভাগের একজিকিউটিভ ইঞ্জিনীয়ার আমাদের ওখানে গিয়েছিলেন এবং বলেছিলেন আমরা ফেব্রুয়ারী মাসে কাজ আরম্ভ করবো আপনাদের ফসল উঠিয়ে দিতে হবে। স্যার, চাষীদের বলে সমস্ত কাঁচা ফসল উঠিয়ে দেওয়া হল কিন্তু আজও পর্য্যন্ত সেই ব্রীজের কাজ আরম্ভ হয়নি। সপ্তাহান্তে আমরা বাড়ী গেলে চাষীরা বলেন, এম, এল, এ, সাহেব, আমাদের কাঁচা ফসল উঠিয়ে দিলেন কিন্তু কই, ব্রীজের কাজ আরম্ভ হল না তো? স্যার, চাষীরা বলেছিলেন, যেকোন দিন আমাদের কমপেনসেসান দেবেন, আমাদের আপত্তি নেই, আমরা জমি লিখিতভাবে দিয়ে দিচ্ছি নদীয়া জেলার একজিকিউটিভ ইঞ্জিনীয়ারকে, কিন্তু তা সত্বেও সেই কাজ আরম্ভ হল না। তারপর স্যার, আর একটা গুরুত্বপূর্ণ ঘটনার কথা বলি। আমি যখন ক্লাস নাইনে পড়তাম ১৯৬৫ সালে সেই সময় শঙ্করদাস ব্যানার্জী আমাদের ওখানকার এম, এল, এ ছিলেন, সেই সময় একটা রাস্তা মঞ্জুর হয়েছিল কিন্তু আজ পর্য্যন্ত সে রাস্তা কমপ্লিট হয়নি। সেই রাস্তার মধ্যে একটা বাড়ী পড়েছে, সেটা প্রায় ৪০ ফুট লম্বা, সেই বাড়ীটি আজ পর্য্যন্ত সরানো হয়নি। অন্যদিকে দেখা যাচ্ছে স্যার, সেই রাস্তাটির দু পাশ খেয়ে গিয়েছে, ঘাস হয়ে

গিয়েছে। এই হচ্ছে স্যার, আমাদের পূর্ত বিভাগের কাজের নমুনা। স্যার, নদীয়া জেলার ন্যাশানাল হাইওয়ের স্যাংসান কতদিন যে হয়ে গিয়েছে তার ঠিক নেই কিন্তু সেই রাস্তার ডাইভারসানের কাজ কবে যে শেষ হবে বলা কঠিন। স্যার, নদীয়া জেলার একটা গুরুত্ব-পূর্ণ সেতু বর্ধমান কনসট্রাকসান ডিভিসানের মধ্যে গৌরাঙ্গ সেতু। এর এপ্রোচ রোডের জন্য ১৫ লক্ষ টাকার টেন্ডার এ্যাকসেপটেড হয়ে গিয়েছে কিন্তু যে টাকা বরাদ্দ করা হয়েছে সেই টাকায় কি হবে বলা কঠিন। স্যার, আজকে পূর্ত বিভাগের ব্যয়-বরাদ্দের উপর আলোচনায় অংশ গ্রহণ করে আর একটি কথা বিশেষভাবে বলার প্রয়োজন আছে বলে মনে করছি। স্যার, আপনারা দেখেছেন ন্যাশানাল হাইওয়ের পাশে অনেক মূল্যবান গাছ আছে। কিন্তু সেই গাছগুলি পূর্ত বিভাগ কিভাবে বিক্রি করেন বা বিক্রি করার জন্য কোন কাগজের মাধ্যমে টেন্ডার ডাকেন তা আমরা জানি না। সেখানে শুনেছি এক একটি গাছ ৭শো ৮শো টাকায় বিক্রি হয়। কাজেই আমি মনে করি মাননীয় মন্ত্রী মহাশয়'এর এদিকে দৃষ্টি দেওয়া দরকার। সবশেষে স্যার, আমি আর একটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনারা দেখেছেন রাস্তা দিয়ে যেতে যেতে যে, পীচ পুড়িয়ে পীচের রাস্তা করা হয়। এইভাবে কেন অপচয় করা হয় তা আমি জানি না, আশা করি মন্ত্রী মহাশয় এদিকে একটু দৃষ্টি দেবেন। স্যার, এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমি শেষ করলাম। জয়হিন্দ॥

[5-35—5-45 p.m.]

**Shri Ramkrishna Saraogi :** Sir, while fully supporting the demands placed by the Hon'ble Minister, Shri Bholanath Sen, I have no alternative but to share the deep concern expressed by the honourable members on both sides. Sir, two years back when we had taken over charge of the P.W.D. and Roads, we had an ambition. We had a dream that in coming five years we shall be able to construct maximum length of roads, maximum number of bridges and we shall be able to compete with other States. Sir, when we had taken over the charge we had found that in the Fourth Five-Year Plan only Rs. 14.53 crores were available against the spill over work of Second and Third Plans up to the extent of Rs. 20 crores. Sir, we had anticipated that in the coming Fifth Five-Year Plan we may be able to get more and more funds from the Planning Commission and, not only we shall be able to fulfil the commitment of the Government so far as the Second and Third Plan roads are concerned, but we may construct several other roads. And according to this we had proceeded with the schemes to construct one road in one rural constitutency. We had an idea, we had contemplated that we shall be able to construct 3200 kilometer roads against the investment of Rs. 75 crores and, Sir, through you I wish to tell that we had started work on about 40 per cent. roads which we had sanctioned under the Fourth Five-Year Plan and the total amount spent during the year 1973-74 amounted to Rs. 5.80 crores. Sir, accordingly, we had made a plan, we had prepared a scheme for Fifth Five-Year Plan road development programme with an outlay of Rs. 157 crores. We had contemplated that out of this sum Rs. 77 crores will be spent for development of roads under the minimum needs programme and Rs. 80 crores for State sector roads. Besides we had considered it clearly that if we are in a position to spend Rs. 157 crores, if this amount is allotted to us it will create more and more jobs in West Bengal. As the Hon'ble Minister-in-charge, Shri Bholanath Sen has rightly stated, had this amount been sanctioned it could have provided jobs to 18 lakhs of people in West Bengal.

But, Sir, the indications which we received about the allotment of funds for the coming five years are that about Rs. 55 crores only may be allotted to this Department in the Five-Year Plan. If only Rs. 55 crores are sanctioned under the Five-Year Plan we shall have a considerable shortfall because in order to complete the construction of roads already sanctioned under the Fourth Five-Year Plan as also to

সংবিধানে এই কথা লেখা আছে যে রাজ্য সরকার বিক্রয় কর আরোপ করতে পারবে, কিন্তু রাজ্য সরকার আয়কর বা প্রত্যক্ষকর লোকের আয়ের উপর কোন কর আরোপ করতে পারবে না। এই বিলের মাধ্যমে তার প্রারম্ভিক বক্তৃতায় আমাদের অর্থমন্ত্রী বললেন যে যেহেতু আয়কর আরোপ করতে পারা যাচ্ছে না, রাজ্য সরকারের ক্ষমতা নেই, সেই জন্য উচ্চ আয়ের ব্যক্তিরা যে সমস্ত বড় বড় দোকান থেকে জিনিসপত্র কেনে সেই বড় বড় দোকানদের উপর অধিক বিক্রয়কর আরোপ করে উচ্চ আয়সম্পন্ন ব্যক্তিদের কাছ থেকে কিছুটা টাকা তিনি আদায় করে নিতে পারবেন। মাননীয় স্পীকার, স্যার, এইভাবে উনি উচ্চ আয় ব্যক্তিদের উপর একটা কর কোনমতে আরোপ করবার চেষ্টা করে, সংবিধানের যে বাধা অর্থাৎ আয়ের উপর কর আরোপ করতে পারব না, সেই সংবিধানের বাধাটা উনি এড়িয়ে যাবার চেষ্টা করছেন।

[1-30 — 1-40 p.m ]

মাননীয় স্পীকার, স্যার, এই বিলের আর একটি উদ্দেশ্য আছে, সেটা হল একটা এক্সপেনডিচার ট্যাক্স আরোপ করা। আপনি জানেন, ভারতীয় কর কাঠামোতে এই এক্সপেনডিচার ট্যাক্স আরোপিত হয়েছিল এবং ক্যালডরের যে ট্যাক্স রিফর্মস তার একটা প্রধান দিক ছিল ব্যয়কর আরোপ করা। উচ্চ আয়ের ব্যক্তিরা যে বড় বড় দোকানে জিনিষপত্র কিনতে যান এবং বেশী ব্যয় করে জিনিষপত্র কেনেন, তাদের ব্যয়ের উপর থেকে একটী বাড়তি কর আরোপ করা। এটাই বোধহয় অর্থমন্ত্রীর উদ্দেশ্য। মাননীয় স্পীকার, স্যার, উদ্দেশ্য হোক্ আর যাই হোক্ ওঁকে একটী কথা বলবো সমস্ত ট্যাক্সই পরোক্ষ কর, এই ট্যাক্সেসান এ্যামেন্ডমেন্ট বিলে বিক্রীর উপর সারচার্জ অর্থাৎ পরোক্ষ করের হার একটু বাড়ানো হলো। মাননীয় স্পীকার, স্যার, এই পরোক্ষ করের হার বাড়লে, তার যে ইন্সিডেন্স তার আঘাত ঐ গরিব লোকের উপর গিয়ে পড়বে। বড় লোকেরা শুধুমাত্র ঐ বড় বড় দোকানে যায়, তা নয়, মধ্যবিত্ত লোকেরাও এদিকে জিনিষটা না পেলে বড় দোকানে ঢুকতে বাধ্য হয়। তাছাড়া যে বিক্রেতার বিক্রী ১ লক্ষ টাকার কম কিন্তু ঐ সুযোগে সে দামটা বাড়াতে আলটিমেটলি অধিকমূল্যে জিনিষপত্র বিক্রয় হতে থাকবে। ইনকাম ট্যাক্স ফাঁকি দেওয়ার যে পদ্ধতি সেই একই পদ্ধতিতে এই বিক্রয় করও ফাঁকি দেওয়া হয়। দু-তিনটা খাতা দোকানদাররা মেনটেন করে।

আর একটী কথা এই মারজিনাল রেট এত বেশী হয়ে গেল যে এক লক্ষ টাকা থেকে এক লক্ষ এক টাকার উপর টার্নওভার হলে পরে ৫ পারসেন্ট সারচার্জ দিতে হবে অর্থাৎ ৩ পারসেন্ট সারচার্জ বেড়ে গেল। আবার ৫ লক্ষ টাকা থেকে ৫ লক্ষ ১ টাকা হলে আরো ৩ পারসেন্ট সারচার্জ বাড়লো। এই মারজিনাল রেট-এর দরুন ঐ মার্জিনে পোঁছে প্রত্যেক বিক্রেতা কর ফাঁকি দেবার জন্য দু-তিনটা খাতা রাখবার চেষ্টা করবে।

আর একটা কথা মন্ত্রিমহাশয়ের সামনে রাখতে চাই— প্রোগ্রেসিভ রেট ইন দি ইনডাইরেক্ট ট্যাক্স— উনি যেটা আশা করছেন পরোক্ষ কর করবো, তার মাধ্যমে একটা প্রোগ্রেসিভ রেট আনবো। কিন্তু এই পরোক্ষ করের ভেতর দিয়ে প্রোগ্রেসিভ রেট স্টাকচ্যার আনা যায় না। এই যে চেষ্টা তিনি করতে চাচ্ছেন— বাস্তবে কিন্তু তা সফল হয় না। ইনডাইরেক্ট ট্যাক্স-এর কিছুমাত্র প্রোগ্রেসান করা চলে না। শুধু সমাজতন্ত্রে এটা সম্ভব ইনডাইরেক্ট ট্যাক্স-এর প্রোগ্রেসান। সোভিয়েট ইউনিয়নে আপনি জানেন- টার্নওভার ট্যাক্স নামে একটা ট্যাক্স আছে। এই টার্নওভার ট্যাক্স-এর মূল কথা প্রত্যেক ব্যক্তির একটা করে ইনকাম কার্ড থাকে— তাতে লেখা আছে তার কী ইনকাম, কোন দোকানে কার্ডখানা দেখিয়ে কোন জিনিষ কিনতে চান্— সেই ইনকাম কার্ড অনুযায়ী আপনার টার্নওভার ট্যাক্স হয়ে যায়। ইনকাম-এর ভিত্তিতে ট্যাক্স আরোপিত হয় সেখানে। সমাজতান্ত্রিক দেশে আজকাল এই টার্নওভার ট্যাক্স সম্ভব হয়েছে। কিন্তু এখানে রেশন কার্ড-এর মত ইনকাম কার্ড চালু হয় নাই। তিনি যেটা আশা করছেন টার্নওভার ট্যাক্স-এর মত এখানে তিনি একটা ট্যাক্স করে ফেলবেন, তা বাস্তবে সম্ভব নয়, ধনীব্যক্তি ইচ্ছে করলে এমন দে[illegible] পারেন, যার টার্নওভার এক লক্ষ টাকার কম। সেখানে ধনীব্যক্তিকে

আপনি ট্যাক্স করতে পারলেন না। ধনীর নেসেসারি কমফোর্ট-এর উপর লাক্সারি, কমোডিটি উপর সমান হারে ট্যাক্স হলে খুব বেশী ডিফারেনসিয়েটেড রেট অফ সেল্‌স ট্যাক্স বলা যায়। এটাকে টার্নওভার ট্যাক্স-এর দিকে সমাজতন্ত্রের দিকে পদক্ষেপ— এই হিসেবে বলা যায় না।

সম্প্রতি যে করগুলি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বসালেন আমরা লক্ষ্য করছি তার সবগুলিই প্রধানত শহরের মধ্যবিত্ত এবং উচ্চ বিত্তদের উপর পড়ছে। এবারে একটু গ্রামের বড়লোক সম্প্রদায় যারা তৈরি হয়েছে তাদের দিকে দেখুন না। আজকে স্যার, আমরা দেখছি, এগ্রিকালচারাল প্রাইস কমিশন ৯৫ টাকা ধানের দাম ঠিক করেছেন, কংগ্রেস সরকার ঠিক করেছেন ১০৫ টাকা আবার পাঞ্জাবের হুইট লবি শুনছি ১৫০ টাকার কম গম বিক্রি করবেন না। তার জন্য স্যার, আমার মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলব, শহরের উচ্চ বিত্তদের উপর অনেক তো হল, এবারে গ্রামের উচ্চবিত্ত সম্প্রদায় যা একটা তৈরি হয়েছে তাদের উপর গ্রেডেড এগ্রিকালচারাল হোল্ডিংস ট্যাক্স যার কথা রাজ কমিটি বার বার প্রত্যেকটি রাজ্য সরকারকে বলেছেন সেটা করুন না। মাননীয় অর্থমন্ত্রী সেদিকে নজর দিচ্ছেন না কেন? স্যার, ওঁর যেন নিয়ন লাইট দেখলেই রাগ হয়, আমাদেরও হয়, নিওন লাইট দেখলেই উনি ট্যাক্সের কথা ভাবেন, ভাল কথা কিন্তু তার পাশে গ্রামাঞ্চলের যারা চাষের ফাটকাবাজী করছে, বেনামে জমি রেখে দিচ্ছে এবং এইভাবে গ্রামে যে উচ্চ একটা শ্রেণী তৈরি হচ্ছে, যাদের জন্য রাজ কমিটি বার বার সুপারিশ করেছেন বোধ হয় এ ব্যাপারে [illegible] অনেকবার সেন্ট্রাল থেকে এসেছে যে এগ্রিকালচারাল হোল্ডিংস ট্যাক্স কর, সেটা করছেন না [illegible] স্যার, [illegible] অর্থমন্ত্রী মহাশয়ের কনজাম্পশন ট্যাক্সেসানের উপর দেখছি খুব ঝোঁক আছে। আমার জিজ্ঞাসা, উনি আরবান প্রপার্টির উপর ট্যাক্স করছেন না কেন? এই যে সি.এম.ডি.এ হচ্ছে, পরের পয়সায় অনেক সম্পত্তির ভ্যালু বাড়ছে— পরের পয়সায় যে সম্পত্তির ভ্যালু বাড়ছে সেখানে আপনি আরবান প্রপার্টির উপর ট্যাক্স করবেন না কেন?

**Mr. Speaker :** Mr Bhattacharyya, how many minutes more do you want to finish your speech ?

**Shri Harasankar Bhattacharyya :** About 5-6 minutes.

**Mr. Speaker :** The time for discussion of this Bill will expire at 1-38 p.m. So, under rule 290, I want to extend the time by 40 minutes. I think honourable members will agree.

[Voice — Yes]

So, with the sense of the House I extend the time by 40 minutes.

Now, Mr. Bhattacharyya, you carry on.

**Shri Harasankar Bhattacharyya :**
তাই বলছিলাম স্যার, যে, গ্রেডেড এগ্রিকালচারাল হোল্ডিং ট্যাক্স ও আরবান প্রপার্টির উপর ট্যাক্স এই সমস্ত কারণে ওঁকে আর এক্সপেরিমেন্ট [illegible] যেটা কখনও সফলতা লাভ করবে না তা করতে হত না। উনি আশা করছেন [illegible] এক কোটি টাকা পাবেন কিন্তু আমার তা মনে হয় না। তাই ওঁকে বলছি, এবারে দৃষ্টিটা অন্য দিকে ফেরান। স্যার, আমাদের এই ওয়েষ্ট বেঙ্গলে যখন ট্যাক্সের কোন সোর্স খুঁজে পাওয়া যাচ্ছে না তখন রেন্ট ইনকামের উপর ট্যাক্স করুন না কেন। এই যে ব্যাংকের ফিক্সড ডিপজিট থেকে অজস্র টাকা লোকে বিনা পরিশ্রমে আয় করছে বা লকারে যে টাকা রাখা আছে এই ধরনের রেন্ট ইনকাম আরবান প্রপার্টি ট্যাক্সেসানের মাধ্যমে উনি পেতে পারেন। সেই রেন্ট ইনকামের উপর যদি বেশী ট্যাক্স করেন তাহলে তাতে ব্যবসা বানিজ্যেরও ক্ষতি হবে না এবং অনেক টাকা-কড়িও আসবে। স্যার, আজকে এখানে জনৈক কংগ্রেস সদ বললেন, আমরা সমাজতন্ত্র পৌঁছাচ্ছি "এই ট্যাক্সেসানের মাধ্যমে। স্যার, আমি

প্রভোক্‌ড হয়ে গিয়েছি কাজেই একটু উত্তর আমাকে দিতে হচ্ছে। স্যার, সম্প্রতি এই ট্যাক্সের ব্যাপারে দুটি মত আমরা দেখতে পাচ্ছি। একটা মত হচ্ছে পালকিওয়ালা থেকে প্রমোদ দাশগুপ্ত, সেটা হচ্ছে, ট্যাক্সের ফলে জিনিষপত্রের দাম বাড়ছে। স্যার, সেদিন মিঃ পালকিওয়ালা বক্তৃতা দিলেন যে, ট্যাক্সের ফলে দাম বাড়ছে, আবার পশ্চিমবঙ্গের সি,পি,এম নেতা শ্রীপ্রমোদ দাশগুপ্ত বললেন যে, ট্যাক্স তুলে নিলে জিনিষপত্রের দাম কমবে। স্যার, আমরা বুঝতে পারছি না, মিঃ পালকিওয়ালা থেকে শ্রীপ্রমোদ দাশগুপ্ত একই কথা বলছেন এর সূত্র কোথা থেকে আসছে। শ্রীপ্রমোদ দাশগুপ্ত কেন্দ্রের অর্থনৈতিক নীতি, ব্যয়নীতির কথা ছেড়ে দিলেন, মজুতদারী, ফাটকাবাজী ইত্যাদির কথাও বললেন না, রাজ্য সরকারের ব্যয়নীতির কথাও বললেন না, শঙ্কর ঘোষ মহাশয় এই যে ওয়েজ এ্যান্ড মিন্‌স এ্যাডভান্স'এর নাম করে ১৫০ কোটি টাকা ব্যাংক থেকে এনে খরচ করেছেন এবং তার ফলে যে ইনফ্লেসান ঘটেছে সেকথাও বললেন না, তিনি খালি বললেন ট্যাক্সের ফলে দাম বেড়েছে। স্যার, আমি মিঃ পালকিওয়ালার কথা না হয় ছেড়েই দিলাম কিন্তু স্যার, আপনার মাধ্যমে আমি শ্রীপ্রমোদ দাশগুপ্ত এবং তার বংশবদদের জিজ্ঞাসা করতে পারি কি যে, যেটুকু কর বসেছে ব্যবসায়ীরা সেইটুকুই দাম বাড়িয়েছেন, না তার ৪।৫ গুণ বেশী দাম বাড়িয়েছেন? কাজেই স্যার, সাধারণভাবে বলা যায় যে, বিজনেস মরালিটি, বিজনেস প্রাকটিস এবং কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক নীতি সেটাই দাম বৃদ্ধির জন্য প্রধানত দায়ী। ট্যাক্সই দাম বৃদ্ধির জন্য প্রধানত দায়ী একথা বলাটা প্রমোদবাবুর ঠিক হয়নি।

[1-40—1-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা চিন্তা আমি হাউসের মধ্যে বারবার দেখতে পাচ্ছি। সেটা হচ্ছে, আমরা এই ট্যাক্সেসানের মাধ্যমে সমাজতন্ত্রে পেঁৗছে যাব। স্যার, কংগ্রেস বন্ধু-বান্ধবদের একটা বড় চিন্তা হয়েছে যে ট্যাক্স করলেই সমাজতন্ত্র হল। যত ট্যাক্স করছি তত সমাজতন্ত্রের দিকে এগিয়ে যাচ্ছি-- এই যে চিন্তা, এই চিন্তাটা সম্পূর্ণ ভুল। যদি ট্যাক্সের মাধ্যমে সমাজতন্ত্র হত তাহলে ইংল্যান্ডে আমাদের থেকে ট্যাক্স বেশী, তাহলে ইংল্যান্ড কি আমাদের থেকে অনেক বড় সমাজতান্ত্রিক দেশ? জাপানে আমাদের থেকে ট্যাক্স অনেক বেশী তাহলে জাপান কি অনেকটা সমাজতান্ত্রিক দেশ? কাজেই ট্যাক্সেসানের মাধ্যমে সমাজতন্ত্রে পেঁৗছান যায় না। কংগ্রেস বন্ধুদের এটা ভেবে দেখতে বলি। এই যে চিন্তাটা আজকাল এসেছে, এটা ডান্ডেকার এবং রথ যারা ভারতবর্ষের দারিদ্রতার হিসাব করেছেন, তাদের লেখা যে পোভার্টি অব ইন্ডিয়া, সেই লেখা থেকে এসেছে। ডান্ডেকার হিসাব করে দেখিয়েছেন যে উপরের যারা আয় করে, সেই উচ্চ আয়শ্রেণীর ১৫ পারসেন্টকে হেভী ট্যাক্স করে দারিদ্র রেখার তলার যে ১০ পারসেন্ট আছে তাদের হাতে যদি টাকাটা পেঁৗছে দেওয়া যায় তাহলে সেই তলার ১০ পারসেন্টকে দারিদ্র সীমার কাছাকাছি তোলা যায়। এই যে ধারনা এটা সম্পূর্ণ ভুল। আমরা যদি বড় লোকের উপর ট্যাক্স করে গরীবকে টাকাটা দিয়ে দিই তাহলেই সমাজতন্ত্র হবে না। তার কারণ সেই টাকাটা খরচার মাধ্যমে আবার বড় লোকের হাতে চলে যাবে। আমরা যে টাকা ট্যাক্স করে বড় লোকের কাছ থেকে এনে গরীবদের দিচ্ছি সেই গরীব লোকরা যখন কাপড় কিনবে, যখন জুতা কিনবে তখন টাকা সঙ্গে সঙ্গে বাটা কোম্পানীর হাতে চলে যাবে, এবং ফিনলে কোম্পানীর হাতে চলে যাবে। আবার যদি সাবান কেনা হয় তাহলে টাকা সঙ্গে সঙ্গে হিন্দুস্থান লিভার-এর হাতে চলে যাবে। আমি তাই একথা বলতে চাই, যে বড় লোকের উপর ট্যাক্স করে টাকাটা গরীব লোকের কাছে এনে দিয়ে আপনারা নিজেরা আত্মতৃপ্তিবোধ করতে পারেন, কিন্তু তাতে দেশের সমাজতন্ত্র আসে না। সমাজতন্ত্র আনতে হলে, সম্পত্তির কাঠামোকে বদলাতে হবে। বড় লোকের হাত থেকে উৎপাদনের উপায়গুলি নিয়ে যারা গরীব, যাদের হাতে উৎপাদনের উপায় নেই তাদের হাতে সমবায় করে সম্পত্তি তুলে দিতে হবে। উৎপাদন এবং বন্টন এই দুটো আলাদাভাবে আমরা কমিউনিষ্টরা কোনদিন দেখতে পারি না। তাই অনেকটা কি রকম হচ্ছে— "এ কেবল দিনে রাত্রে, জল ঢেলে ফুটা পাত্রে,
বৃথা চেষ্টা তৃষ্ণা মেটাবারে।"

কাজেই আপনি যতই তেষ্টা মেটাবার চেষ্টা করুন, আপনার সমাজ তাতে একবিন্দু

অগ্রসর হবো না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ছোটবেলায় যাদবচন্দ্র চক্রবর্তীর পাটিগণিত-এর সেই চৌবাচ্চার অংক আপনিও করেছেন এবং আমিও করেছি। একদিক দিয়ে জল ঢুকছে আর একদিক দিয়ে জল বেরিয়ে যাচ্ছে, চৌবাচ্চাটি কতক্ষণে ভর্তি হবে? তারপর সেই বাঁদরের অংক ছিল যে, একটা তেলমাখা বাঁশে বাঁদরটি এক মিনিটে ৫ ফুট উঠছে আবার সাড়ে চার ফুট নামছে, সে ঘণ্টায় কত ফুট উঠবে? এই হচ্ছে অবস্থা। সুতরাং ট্যাক্স করে সমাজতন্ত্রে পৌঁছান যায় না, এটা কখনই সম্ভব নয়। এই চিন্তাটা আশা করি কংগ্রেসী বন্ধুরা মনে রাখবেন। এই কথা বলে এই বিলের উপর আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ইদ্রিশ আলি এই বিলটা সমর্থন করেছেন এবং এই বিলের যে মূল লক্ষ্য, যাতে করে ছোট ব্যবসায়ীরা লাভবান হন, সেই ব্যাপারটা পরিষ্কারভাবে বলেছেন। মাননীয় সদস্য শাশ মহম্মদ সাহেব বিলটা সম্বন্ধে একটা কথা বলেছেন, আমি তাঁকে মনে করিয়ে দিতে চাই আমাদের বর্তমানে ২ পারসেন্ট সারচার্জ সকলের উপর প্রযোজ্য রয়েছে। এই বিলের মাধ্যমে ছোট ব্যবসায়ীদের উপর আমরা ২ পারসেন্ট সারচার্জ বসাচ্ছি না। ২ পারসেন্ট সকলের উপর বর্তমানে প্রযোজ্য রয়েছে ছোট, মাঝারী, বড় সমস্ত ব্যবসায়ীদের উপর। এই অবস্থাতে আমরা মাঝারী ব্যবসায়ীদের উপর যারা ৫ লক্ষ পর্যন্ত বিক্রির পরিমাণ, টার্নওভার, সেখানে ৫ পারসেন্ট। ৫ লক্ষের উপর বড় ব্যবসায়ী, তাদের উপর আমরা ১০ পারসেন্ট বসাচ্ছি। এটা বসাবার ফলে ছোট ব্যবসায়ীরা লাভবান হবেন। কারণ এটা ছোট ব্যবসায়ীদের উপর একটা ইনসেনটিভ হবে। এটা ছোট ব্যবসায়ীদের উপর নূতন করে কর বসানো হচ্ছে না। বড় ব্যবসায়ী এবং মাঝারী ব্যবসায়ীদের উপর কর বসিয়ে ছোট ব্যবসায়ীদের কিছু সুযোগ, কিছু ইনসেনটিভ দেওয়া হচ্ছে। মাননীয় সদস্য হরশঙ্করবাবু দু-একটা মতাদর্শগত কথা বলেছেন। এই বিলের মাধ্যমে আমরা ইনকাম ট্যাক্স কিংবা এক্সপেনডিচার ট্যাক্স প্রবর্তন করছি না, কারণ সেই ক্ষমতা কেন্দ্রের। আমাদের যে ক্ষমতা, সেটা হচ্ছে বিক্রয়কর ধার্য্য করা। কিন্তু বিক্রয়কর ধার্য করতে-- এটাই হচ্ছে প্রশ্ন আমাদের এই রকম কোন ক্ষমতা আছে কি না যাতে এটা আমরা প্রগ্রেসিভ রেটে ধার্য্য করতে পারি। যাতে করে বড় ব্যবসায়ী বেশী বিক্রয়কর দেবেন, ছোট ব্যবসায়ী কম দেবেন, মাঝারী ব্যবসায়ী মাঝারী বিক্রয়কর দেবেন। এই ক্ষমতা আমাদের আছে কি না। কিন্তু যে বিল আমরা এনেছি, সেটা রাজ্যের ক্ষমতা আছে, কারণ যদি ক্ষমতার প্রশ্ন আসে, এটা আইনের প্রশ্ন তুলেছেন। আইনের প্রশ্ন যদি হয় তাহলে আইনের বই থেকে আমাকে বলতে হয় যে এই বিষয়টা বিবেচিত হয়েছে কি না। তাহলে আইনের বিষয়ে আমি বলছি-- দুটো প্রশ্ন তুলেছেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা মন্দের ভাল, হরশঙ্করবাবু বলেছেন, আর একটা বলেছেন যতটুকু ভাল ততটুকু আইনগত আছে কি না এটা বুঝিয়েছেন। আইনগত প্রশ্ন সম্বন্ধে বলি যে মাদ্রাজ হাইকোর্টে একটা বিচার হয়েছিল সুন্দরম ইনডাস্ট্রিজ প্রাইভেট লিমিটেড দ্যাট ওয়াজ দি স্টেট অব তামিলনাড়ু ১১ই আগাস্ট, ১৯৭১, সেলসট্যাক্স কেস ভল্যুম নং ৩৯-- ৫৬৯ পাতাতে, সেখানে এই কথা বলেছেন যে আমাদের বিক্রয়কর যখন আমরা ধার্য্য করছি সেই সময় আমাদের ক্ষমতা আছে যে টার্নওভারের উপর কোন ব্যবসায়ীর কত বিক্রয়, তার উপর বিক্রয়করের হার আমরা নির্ধারণ করতে পারবো। এই কথা মাদ্রাজ হাইকোর্ট-এর বিচারপতিরা বলেছেন। এ গ্রেটেস্ট এটা হচ্ছে আইনগত। আমরা যখন লাকসারী এ্যাক্ট আনলাম, তখন হাইকোর্টে চলে গেল, বললো যে আমাদের ক্ষমতা নেই, আমরা ঐ এ্যাক্টে বলেছিলাম যে এয়ার কনডিশন হচ্ছে লাকসারী। তারা বললো যে সমস্ত লোক রেস্টুর্যান্টে যায়, তাদের পক্ষে এটা নেসিসিটি। সুতরাং লাকসারী আইন আমরা আনতে পারি। তবে সুখের কথা হাইকোর্ট আমাদের পক্ষে রায় দিয়েছেন। প্রশ্ন যখন এসেছে তখন আমাদের দেখতে হচ্ছে আমাদের এই ক্ষমতা আছে কি না। তারপর মাদ্রাজে হাইকোর্ট-এর বিচারপতি বলছেন,

Classification of dealers on the basis of the quantam of their respective turnovers.

for purposes of graded charge, so long as it is based on sensible differential criteria relevant to the legislative object to be achieved is constitutional.

এবং তারপর এই যুক্তি তারা দিচ্ছেন, যখন আমরা অনেক সময় ছাড় দিই, ছাড়ের সময় বলি ছোট বড় অনেককেই আমরা ছাড় দিয়েছি। বড় ব্যবসায়ীদের উপর যদি আমরা কর ধার্য্য করি, সেই একই যুক্তি সেখানে প্রযোজ্য। কারণ তারা এই ভাবে বলছেন,

The classification of dealers depending on the quantam turnover for purpose of exemption from tax has been upheld in several decided cases. We do not see why different approach in called for or is justified to the validity of similar classification of dealers for applying additional taxes.

[ 1-50—2 00 p.m. ]

এই এ্যাডিশনাল ট্যাক্স আমরা ধার্য্য করছি। এ সম্বন্ধে আর একটা আমেরিকান বিচারের কেস আছে স্টুয়ার্ট ড্রাই গুডস্ ভার্সেস লিউইস। আর একটা কেস-এ কেরালা হাইকোর্টের জাজমেন্ট আছে লিলিকার ভার্সেস সেল ট্যাক্স অফিসার কেরালা। সুতারাং আমরা আশা করি এটা বিধানসভার সদস্যরা পাশ করবে হাইকোর্টও এটা পাশ করবেন। আর একটা কথা হরশঙ্কর ভট্টাচার্য্য মহাশয় বলেছেন, সেটা আমিও বলছি, সুতরাং এটা ইনকাম ট্যাক্স নয়, এটা বিক্রয়কর অন টার্নওভার এবং এর যে ভাল অংশটা আছে সেটাতে হাউস সমর্থন জানাচ্ছে, আমি সেটা বুঝতে পারছি। তিনি বলেছেন যে এই পথে সমাজতন্ত্রে যাওয়া যায় না, আমি যেটা বলতে চাই সমাজতন্ত্রে যেতে গেলে কতগুলি গঠনমূলক পরিবর্তন দরকার। আমরা জানি সমাজতন্ত্রে যেতে গেলে গঠনমূলক পরিবর্তন দরকার এবং সেটা করতে হবে। আমি বলতে চাই কতগুলি ক্ষমতা কেন্দ্রের হাতে আছে, কতগুলি ক্ষমতা আবার রাজ্যের হাতে আছে। রাজ্যের হাতে যে ক্ষমতা আছে সেইগুলিকে প্রয়োগ করব না, কারণ সে ক্ষমতা বড় ক্ষমতা নয় বলে, বড় ব্যবসায়ীর উপর কর করা হয়নি ইত্যাদি বলেছেন। কিন্তু কথা হচ্ছে বড় কাজ করবার রয়েছে, তাই বলে ছোট কাজ মাঝারী কাজ এই কাজগুলিও আমাদের করতে হবে এবং প্রগ্রেসিভ ট্যাক্স করতে হবে। আর একটা প্রশ্নে বলেছেন রুরাল রিচ করছি না কেন? আমাদের এই সম্পর্কে বক্তব্য পরিষ্কার আমাদের যে রুরাল রিচ, গ্রামের আইন রয়েছে, ল্যান্ড রেভিনিউ রয়েছে। ১৯৭০ সালে এই ল্যান্ড রেভিনিউর যে আয় ধার্য্য হয়েছিল সেটা ৩০ বছর পরে পরিবর্তন করা হয়েছে, এর আগে এটার কোন পরিবর্তন হয় নি, রুরাল রিচের উপর আঘাত হানা হয়নি। এই সরকার প্রথম '৭২ সালে এটা করেছেন। তিন দশকের বেশী সময় এটা অপরিবর্তিত ছিল। সেই ল্যান্ড রেভিনিউ বেড়েছে, সেচ বহির্ভূত এলাকায় যেটা ছিল, সেটা দ্বিগুণ করেছি, আর সেচসেবিত এলাকায় যা ছিল তা তিনগুন করেছি। আর একটা সারচার্জ করেছি, যারা আরো বড় জোতদার যাদের ৪ হেক্টরের বেশী রয়েছে তাদের উপর ১০ পারসেন্ট সারচার্জ করা হয়েছে। এটা তিন দশক পর সর্বপ্রথম আমরা দ্বিগুণ এবং তিনগুন করেছি। রাজ কমিটির সুপারিশের কথা বলা হয়েছে, আমরা ২৬এ জানুয়ারী ১৯৭২ সালে বিল এনেছিলাম, ২৫এ জানুয়ারী ১৯৭২ সালে শ্রী কে, এন, রাজ আমার সঙ্গে দেখা করেছিলেন এবং জিজ্ঞাসা করেছিলেন যে আমরা এ বিষয়ে কি চিন্তা করছি। তিনি খুব বিদ্বান অর্থনীতিবিদ, তাঁকে আমি বলেছিলাম আমাদের এ বিষয়ে চিন্তা আছে, কালকে আমি বলব, অর্থাৎ ২৬ তারিখে আমি এটা হাউসে দেব এবং আমি বললাম যে আমরা এটা ২ গুণ করেছি, ৩ গুণ করেছি, আমরা রুরাল রিচের বিষয় এটা করেছি। ৩০ বছর ধরে কোন সরকার এটা করেনি, আমরা এটার জন্য চেষ্টা করছি। যদিও ২ গুণ, ৩ গুণ, করা সত্ত্বেও আমরা সমস্ত ভূমিরাজস্ব আদায় করতে পারিনি, কারণ আমাদের খরা ছিল, প্লাবন ছিল। তবুও আমরা আদায় জোরদার করবার চেষ্টা করছি যাতে যে কর আমরা বসিয়েছি ঐ ২ গুণ, ৩ গুণ আদায় করতে পারি। আমাদের যে গেয়েন আছে সেটা কনসোলিডেট করতে হবে। তারপর আমরা রাজ কমিটির সুপারিশ ভালভাবে বিচার করে দেখছি। তার ভিত্তিতে যদি কোন আইন করার দরকার হয় তাহলে আমরা তা করব। এই ২ গুণ, ৩ গুণ যে ভূমিরাজস্ব করেছি সেটা আদায় করব, রুরাল রিচ বা যে ইরিগেশন আছে গ্রামে, মেজর ইরিগেশন, মাইনর ইররিগেশন তার থেকে আলাদা লাভবান হচ্ছেন,

ষ করে গ্রামের উপরতলার মানুষ তারা এটাকে ইনভেস্টমেন্ট করে. তাদের ইরিগেশন র পুনবিন্যাস হচ্ছে. ইরিগেশন রেট বাড়াবার কথা বলা হচ্ছে এবং সেই ভিত্তিতে ়নর পরিবর্তন করব। সুতরাং গ্রামের ক্ষেত্রে ৩০ বছরের পর আমরা ভূমিরাজস্বের বর্তন করেছি এবং ইরিগেশন রেটের পরিবর্তন আনছি। এটা বলতে বলতে আমাকে রাজস্ব মন্ত্রী একটা স্লিপ দিলেন, এতে বলেছেন, ভূমিরাজস্ব মন্ত্রী, ভূমিরাজস্ব আদায়ে ়লর সহযোগিতা প্রার্থনা করি।

ারণ ভূমিরাজস্ব আদায় হচ্ছে না বলে আমাদের অনেক ক্ষতি হচ্ছে। আমরা কিওরমেন্ট করতে পারছি না, কারণ গ্রামে রুরাল রিচ খুব ধনী। এজন্য আমরা দের থেকে ভূমিরাজস্বও পাচ্ছি না। ইরিগেশন রেট আমাদের কম হারে আছে। সুতরাং । বেশী ধনিকশ্রেণী তারা প্রোকিওরমেন্ট করতে দিচ্ছে না। অতএব আমাদের দেখতে যাতে করে রাজ্যের সম্পদ গ্রামের ধনিকশ্রেণীর কাছ থেকে আমরা আদায় করতে । এবং ভূমিরাজস্ব যেটা উচ্চ হারে ধার্য্য করে সেটা যাতে আদায় করতে পারি তা তে হবে। রাজ কমিটি-র রিপোর্ট আমরা পরীক্ষা করে দেখছি। আরবান প্রপারটির য়ে আমরা বিল পাশ করেছি। সেটা কেন্দ্রের কাছে আছে এবং কেন্দ্র এ বিষয়ে একটা ানস্থ করবেন। আমাদের রাজ্য সরকারের ক্ষমতা সীমিত। আমাদের যে ক্ষমতা ছ তাতেই এসব যাতে আদায় করতে পারি সেটা দেখতে হবে। খুব বড় কাজ করতে ছি না বলে ছোট কাজকে ছোট বলে মনে যেন না করি।

-2-10 p.m.]

'he motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon , then put and a division taken with the following result : –

NOES—81

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Abdul Barkat Atawal Ghani Khan Choudhury, Shri.
Bandopadhayay, Shri Shib Sank r.
Banerjee, Shri Mrityunjoy.
Bar, Shri Ram Krishna.
Basu, Shri Ajit Kumar (Md ).
Bera, Shri Rabindra Nath.
Bharati, Shri Ananta Kumar.
Biswas, Shri Kartic Chandra.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakraborty, Shri Gautam.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Debabrata.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chowdhary, Shri Abdul Karim.
Daulat Ali, Shri Sheikh.
Dutta, Shri Adya Charan.
Dutta, Shri Hemanta.
Fazle Haque, Dr. Md.
Ghiasuddin Ahmed, Shri.
Ghose, Shri Sankar.
Gurung, Shri Nandalal.
Gyan Singh, Shri Sohanpal.
Hatui, Shri Ganesh.
Hemram, Shri Kamala Kanta.

NOES— 81 (Concld.)

Jana, Shri Amalesh.
Kar, Shri Sunil.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Gopal.
Mazumdar, Shri Indrajit.
Md. Safiullah, Shri.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Ahindra.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mitra, Shrimati Mira Rani.
Mohammad Dedar Baksh, Shri.
Mohammad Idris Ali, Shri.
Moitra, Shri Arun Kumar.
Molla, Tasmatulla, Shri.
Mondal, Shri Khagendra Nath.
Moslehuddin Ahmed, Shri.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukherjee, Shri Subrata.
Mukhopadhaya, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Nag, Dr. Gopal Das.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shri Debendra Nath.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Saha, Shri Nirad Kumar.
Sahoo, Shri Prasanta Kumar.
Saren, Shri Dasarathi.
Sarkar, Shri Nil Kamal.
Sarker, Shri Jogesh Chandra.
Sen, Shri Bholanath.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Ta, Shri Kashinath.
Talukdar, Shri Rathin.
Tewary, Shri Sudhanshu Sekhar.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.

AYES—2

Besterwitch, Shri A. H.
Shish Mohammad, Shri

ABSTENTIONS—11

Mitra, Shrimati Ila.
Dihidar, Shri Niranjan.
Chakraborty, Shri Biswanath.
Duley, Shri Krishna Prasad.
Bhattacharyya, Shri Harasankar.
Ghoshal, Shri Satya.
Bhattacharyya, Shri Sakti Kumar.
Karan, Shri Rabindra Nath.
Saren, Shri Payram.
Roy, Shri Aswini Kumar.
Das, Shri Bimal.

The Ayes being 2 and the Noes 81, the motion was lost.

The motion of Shri Sankar Ghose that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1974, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that in sub-clause (4) (a) of clause 2, in line 2, for the words "fifty paise", the words "fifty naya paise" be substituted.

**Shri Sankar Ghose :** Sir, I accept the amendment.

The motion of Shri Gyan Singh Sohanpal that in sub-clause (4) (a) of clause 2, in line 2, for the words "fifty paise" the words "fifty naya paise" be substituted, was then put and agreed to.

The question that clause 2, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I beg to move that in clause 3, in line 1, after the words and figures "Sales Tax Act, 1954", the words, figure and letter "in section 4A", be inserted.

Sir, I also beg to move that in sub-clause (b) of clause 3, in line 1, the words, figure and letter "of section 4A" be omitted.

**Shri Sankar Ghose :** Sir, I accept the amendments.

The motion of Shri Gyan Singh Sohanpal that in clause 3, in line 1, after the words and figures "Sales Tax Act, 1954", the words, figure and letter "in section 4A", be inserted, was then put and agreed to.

The motion of Shri Gyan Singh Sohanpal that in sub-clause (b) of clause 3, in line 1, the words, figure and letter "of section 4A" be omitted, was then put and agreed to.

The question that clause 3, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Sankar Ghose** : Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1974, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

### Supplementary Estimates for the year 1973-74

**Mr. Speaker** : I will request the Hon'ble Ministers to move the Demands one after another and thereafter, there will be discussion on all the supplementary demands.

### DEMAND FOR GRANT NO. 3

### Major Head : 10—State Excise Duties

**Shri Sitaram Mahato** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 17,59,000 be granted for expenditure under Grant No. 3, Major Head : "10—State Excise Duties" during the current year.

### DEMAND FOR GRANT NO. 5

### Major Head : 12—Sales Tax

**Shri Sankar Ghose** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 43,000 be granted for expenditure under Grant No. 5, Major Head : "12—Sales Tax" during the current year.

### DEMAND FOR GRANT NO. 8

### Major Head : 15—Registration Fees

**Shri Abdus Sattar** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,41,000 be granted for expenditure under Grant No. 8, Major Head : "15—Registration Fees" during the current year.

### DEMAND FOR GRANT NO. 11

### Major Head : 18—Parliament, State/Union Territory Legislature

**Shri Gyan Singh Sohanpal** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 45,000 be granted for expenditure under Grant No. 11, Major Head : "18—Parliament, State/Union Territory Legislature" during the current year.

### DEMAND FOR GRANT NO. 12

### Major Head : 19—General Administration

**Shri Subrata Mukhopadhaya** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 46,21,000 be granted for expenditure under Grant No. 12, Major Head : "19—General Administration" during the current year.

**Shri Harasankar Bhattacharyya** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Ajit Kumar Basu** : That the amount of the demand be reduced by Rs. 100.

### DEMAND FOR GRANT NO. 14

### Major Head : 22—Jails

**Shri Gyan Singh Sohanpal** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 24,26,000 be granted for expenditure under Grant No. 14, Major Head : "22—Jails" during the current year.

**Shri Ajit Kumar Basu** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Harasankar Bhattacharyya** : That the amount of the demand be reduced to Re. 1.

DEMAND FOR GRANT NO 17

**Major Head : 26—Miscellaneous Departments—Excluding Fire Services**

**Shri Bholanath Sen** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 22,34,000 be granted for expenditure under Grant No. 17, Major Head : "26—Miscellaneous Departments—Excluding Fire Services" during the current year.

DEMAND FOR GRANT NO 20

**Major Head : 29—Medical**

**Shri Ajit Kumar Panja** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,53,70,000 be granted for expenditure under Grant No. 20, Major Head : "29—Medical" during the current year.

**Shri Harasankar Bhattacharyya** : That the amount of the demand be reduced by Rs. 100.

**Shri Satya Ghosal** : That the amount of the demand be reduced by Rs. 100.

DEMAND FOR GRANT NO. 22

**Major Head : 95—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research**

**Shri Abdus Sattar** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,74,69,000 be granted for expenditure under Grant No. 22, Major Head : "95—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research" during the current year.

[2-10—2-20 p.m.]

DEMAND FOR GRANT NO 26

**Major Heads : 35—Industries—Industries, and 96—Capital Outlay on Industrial and Economic Development.**

**Shri Gyan Singh Sohanpal** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 51,88,000 be granted for expenditure under Grant No. 26, Major Heads : "35—Industries—Industries, and 96—Capital Outlay on Industrial and Economic Development" during the current year.

**Shrimati Geeta Mukhopadhyaya** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shri Biswanath Chakraborty** : That the amount of the demand be reduced by Rs. 100.

DEMAND FOR GRANT NO. 27

**Major Heads : 35—Industries—Cottage Industries, and 96—Capital Outlay on Industrial and Economic Development—Cottage Industries·**

**Dr. Zainal Abedin** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 53,74,000 be granted for expenditure under Grant No. 27.

Major Heads : "35—Industries—Cottage Industries, and 96—Capital Outlay or Industrial and Economic Development—Cottage Industries" during the current year.

**Shri Harasankar Bhattacharyya** : That the amount of the demand be reduced to Re. 1.

**Shrimati Geeta Mukhopadhyaya** : That the amount of the demand be reduced by Rs. 100.

DEMAND FOR GRANT NO 31

**Major Head : 39—Miscellaneous Social and Development Organisations—Welfare of Scheduled Tribes and Casts and Other Backward Classes.**

**Shri Santosh Kumar Roy** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,19,000 be granted for expenditure under Grant No. 31, Major Head : "39—Miscellaneous Social and Development Organisations—Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes" during the current year.

DEMAND FOR GRANT NO. 33

**Major Head : 44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial).**

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chaudhury** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,47,69,000 be granted for expenditure under Grant No. 33, Major Head : "44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial)" during the current year.

DEMAND FOR GRANT NO. 34

**Major Head : 50—Public Works**

**Shri Bholanath Sen** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,09,75,000 be granted for expenditure under Grant No. 34, Major Head : "50—Public Works" during the current year.

DEMAND FOR GRANT NO. 35

**Major Head : 106A—Capital Outlay on Greater Calcutta Development Schemes**

**Shri Sankar Ghose** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 59,78,000 be granted for expenditure under Grant No. 35, Major Head : "106A—Capital Outlay on Greater Calcutta Development Schemes", during the current year.

**Shri Harasankar Bhattacharyya** : That the amount of the demand be reduced by Rs. 100.

DEMAND FOR GRANT NO 36

**Major Head : 53—Ports and Pilotage**

**Shri Gyan Singh Sohanpal** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,80,000 be granted for expenditure under Gran No. 35, Major Head : "53—Ports and Pilotage" during the current year.

DEMAND FOR GRANT NO. 38

**Major Head : 64—Famine Relief**

**Shri Santosh Kumar Roy** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,37,11,000 be granted for expenditure under Grant No. 38, Major Head : "64—Famine Relief" during the current year.

DEMAND FOR GRANT NO. 39

**Major Heads : 65—Pensions and Other Retirement Benefits and 120—Payments of Commuted Value of Pensions**

**Shri Sankar Ghose** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs 93,13,000 be granted for expenditure under Grant No. 39, Major Heads : "65—Pensions and Other Retirement Benefits, and 120—Payments of Commuted Value of Pensions" during the current year.

**Shri Girija Bhusan Mukherjee** : That the amount of the demand be reduced by Rs. 100.

DEMAND FOR GRANT NO. 41

**Major Head : 68—Stationery and Printing**

**Shri Gyan Singh Sohanpal** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,46,000 be granted for expenditure under Grant No. 41, Major Head : "68—Stationery and Printing" during the current year.

**Shri Satya Ghosal** : That the amount of the demand be reduced by Rs. 100.

DEMAND FOR GRANT NO 43

**Major Head : 71—Miscellaneous—Contributions**

**Shri Subrata Mukhopadhaya** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,53,50,000 be granted for expenditure under Grant No. 43, Major Head : "71—Miscellaneous—Contributions" during the current year.

DEMAND FOR GRANT NO. 46

**Major Head : 71—Miscellaneous—Youth Services**

**Shri Subrata Mukhopadhaya** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,39,000 be granted for expenditure under Grant No. 46, Major Head : "71—Miscellaneous—Youth Services" during the current year.

DEMAND FOR GRANT NO. 48

**Major Head : 71—Miscellaneous—Other Miscellaneous Expenditure**

**Shri Sankar Ghose** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,46,81,000 be granted for expenditure under Grant No. 48, Major Head : "71—Miscellaneous—Other Miscellaneous Expenditure" during the current year.

DEMAND FOR GRANT NO 52

**Major Head : 98—Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Vally Project**

**Shri Abul Barkat Atawal Ghani Khan Chaudhury** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 30,26,000 be granted for expenditure

under Grant No. 52, Major Head : "98—Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Project" during the current year.

DEMAND FOR GRANT NO 54

**Major Head : 124—Capital Outlay on Schemes of Government Trading**

**Shri Gyan Singh Sohanpal :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 24,76,000 be granted for expenditure under Grant No. 54, Major Head : "124—Capital Outlay on Schemes of Government Trading" during the current year.

**Shri Ajit Kumar Basu :** That the amount of the demand be reduced to Re. 1.

DEMAND FOR GRANT NO. 56

**Major Head : Loans and Advances by State/Union Territory Governments**

**Shri Sankar Ghose :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,91,82,000 be granted for expenditure under Grant No. 56, Major Head : "Loans and Advances by State/Union Territory Governments" during the current year.

**Shrimati Geeta Mukhopadhyaya :** That the amount of the Demand be reduced by Rs. 100.

[2-20—2-30 p.m.]

**Mr. Speaker :** I now call upon Shri Kansari Halder to initiate the discussion.

**Shri Kansari Halder :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সাপ্লিমেন্টারি গ্রান্টের উপর বলতে যেয়ে কৃষি এবং ইরিগেশনের উপর মূলতঃ বক্তব্য রাখব। সরকার খাদ্য সংগ্রহের জন্য কৃষির উপর বার বার জোর দেবার কথা বলেছেন, কিন্তু বর্তমানে কৃষির যে অবস্থা, কৃষির উন্নয়নের জন্য যে ফার্টিলাইজারের প্রয়োজন, তা আমাদের দেশে পাওয়া অসম্ভব হয়ে পড়েছে। যেখানে কৃষক জমি চাষ করতে গিয়ে, বোর ধান চাষ করতে গিয়ে সারের জন্য সরকারের মুখাপেক্ষী হয়ে রয়েছে, সেখানে তাদের ভাগ্যে সার জুটছে না। অথচ গত বছর হাজার হাজার মণ সার এসেছিল, সেগুলি পুরোপুরি ডিস্ট্রিবিউশনের অভাবে চোরাকারবারে চলে গিয়েছে। এর আমি মনে করি মূলতঃ বি,ডি,ও-ই দায়ী, আমি সোনারপুরের বি,ডি,ও-এর কথা উল্লেখ করতে পারি। গড়িয়ার একজন হোলসেল ডিলার যাকে বিভিন্ন রকম সার দেওয়া হয়েছিল প্রায় ৫০ মেট্রিক টন, কিন্তু চাষী কোন সার পায়নি। এমনকি আপনি দেখবেন দেবেন ব্যানার্জি বলে একজনকে অনেক সার দেওয়া হয়েছিল, তাকে এখন খুঁজে পাওয়া যাচ্ছে না। এ নিয়ে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এস,ডি,ও এবং বি,ডি,ও-কেও বলেছি, তার বিরুদ্ধে অনেক কেসও আছে। কিন্তু এভাবে সারগুলি যে কোথায় চলে যায়, তারা এই খবর রাখে না। বি,ডি,ও'কে বলা হয়েছিল যে সারগুলি চাষীকে দেবার ব্যবস্থা করা হোক্, তা নাহলে চাষীদের ফলনের অত্যন্ত ব্যাঘাত হবে। কিন্তু এ সম্বন্ধে কোন প্রতিকার তিনি করেননি। তিনি বলেছেন যে জেলা ম্যাজিস্ট্রেটকে রিপোর্ট দিয়েছেন। সেজন্য আমি বলতে চাই যে মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে বিশেষকরে তদন্ত করবেন এবং যাতে বি,ডি,ও-এর বিরুদ্ধে যথেষ্ট ব্যবস্থা গ্রহণ করা হয়, সেজন্য তিনি চেষ্টা করবেন। দ্বিতীয়তঃ এই যে সারের অভাব যেখানে রয়েছে এবং যেখানে গত বছর ভাঙর অঞ্চলে রিভার লিফ্টিং স্কীমে কয়েক হাজার বিঘা জল সরবরাহের চেষ্টা করেছিলেন এবং যেখানে প্রচুর ফলন হয়েছিল এবং এই ফলনের কারণ হল সারের বিশেষ প্রয়োজন ছিল না কারণ, কলকাতার ময়লা খালের জল দিয়ে সেখানে চাষ করা হয়েছিল, দুঃখের বিষয় হচ্ছে এই যে সেখানে যে পাম্প মেসিন বসান হয়েছিল, সেই মেসিন প্রায় দু বছর হল অচল হয়ে পড়ে আছে,

কারণ ডিজেল তেল নাই। এদিকে সরকার থেকে ঘোষণা করা হয়েছে যে এই অঞ্চলে লক্ষ টন খাদ্যশস্য সংগ্রহ করবেন। যদি চাষীকে সময়ে জল-এর ব্যবস্থা করে না দেওয়া হয়, তাকে উপযুক্ত পরিমাণ সার না দেওয়া হয়, তাহলে সেই চাষী কি করে ফলন ফলাবে? এক এক বিঘা চাষ করতে যদি ৩০০।৪০০ টাকা খরচ করে এবং ক্ষতিগ্রস্ত হয় তাহলে দেশে কি করে খাদ্যশস্য বাড়তে পারে? সেটা আপনি একটু বিবেচনা করে দেখুন।

তারপরে কথা হচ্ছে সোনারপুরে ফুল রেশনিং সম্বন্ধে বলা হয়েছিল। সোনারপুরে এবং অন্যান্য এলাকার মত মহেশতলা এই সমস্ত স্থানে যেখানে খাদ্য সরবরাহ কম, সেখানে জানুয়ারী, ফেব্রুয়ারী মাস থেকে, খাদ্য সংগ্রহ হলে পুরো রেশনিং দেবার কথা হয়েছিল সরকার থেকে, কিন্তু দুঃখের কথা জানুয়ারী চলে গেল, ফেব্রুয়ারী চলে গেল, মার্চ শেষ হতে চলেছে, খাদ্যের দাম উত্তরোত্তর বেড়ে চলেছে, ৩ টাকা সাড়ে তিন টাকা কে.জি, হয়েছে, সেখানে এতটুকু রিলিফ দেবার কথা নাই। যার ফলে আজকে না খেয়ে লোক মারা যাচ্ছে। সুতরাং এ সম্বন্ধে আজ তাদের পূর্ণ রেশনিং করবার কথা সরকারও তা ঘোষণা করেছিলেন। যাঁরা বলেছিলেন এই রেশনিং-এর দায়িত্ব আমরা নেব যদি আমরা খাদ্যশস্য সংগ্রহ করতে পারি। কিন্তু সংগ্রহ তাঁরা করতে পারেননি। যখন ঐ সমস্ত অঞ্চলের প্রায় ৫ হাজার লোক এ্যাসেম্বলীর সামনে তাদের দাবী নিয়ে এসে শান্তিপূর্ণ উপায়ে পেশ করেন। তখন এখানকার মুখ্যমন্ত্রীর সঙ্গে তাদের প্রতিনিধিদের কথাবার্তা হয়। মুখ্যমন্ত্রীর কথাবার্তা থেকে এইটুকুই আমরা বুঝতে পারি যে সরকার এই খাদ্য সংগ্রহ ব্যাপারে মোটেই আগ্রহশীল ছিলেন না। কেন্দ্রীয় সরকার না দিলে তাঁরা কিছু দিতে পারেন না। সোনারপুরের কয়েকজন বড় বড় জোতদার পিয়ালী বিদ্যাধরীর চরের জমি যেটা সরকারে ভেসটেড হয়ে গেছে, তা দখল করে আছে। সেই জমি থেকে ধান সংগ্রহ করবার জন্য আমরা বি,ডি,ও'কে নামের লিষ্ট দিয়েছিলাম। তিনি সেই লিষ্ট মত সেই বড় বড় জোতদারদের বিরুদ্ধে কোনরকম ব্যবস্থা গ্রহণ করেন নাই। এমন কি স্থানীয় এম-এল-এ আমরা একটা ব্লকে মিটিং ডাকবার জন্য তাঁকে বার বার অনুরোধ করা সত্ত্বেও তিনি সে মিটিং ডাকেন নাই এবং সেইসব জোতদারদের কাছ থেকে ধান সংগ্রহ করবার কোন চেষ্টাও তিনি করেন নাই।

কয়েকদিন আগে ল্যান্ড রেভিনিউ মিনিষ্টার আমায় এক প্রশ্নোত্তরের সময় বললেন যে আমরা নাকি কেবল ইরিগেশন করতে চাই। আমি তাঁকে বিনীতভাবে বলতে চাই আমরা তাঁর কাছে বহু আবেদন নিবেদন করেছি, মেমোরাণ্ডাম দিয়েছি, হাজার হাজার লোকের সই করা দরখাস্ত দিয়েছি, ধান যাতে পাওয়া যায় সেই ব্যাপারে সরকারকে সাহায্য করবার জন্য বিভিন্ন কমিটী গঠন করে নামও পেশ করেছিলাম। কিন্তু কোন ব্যবস্থা হয় নাই। সমস্ত আইনসম্মত নিয়মতান্ত্রিক পন্থা গ্রহণ করবার পরেও যদি জনসাধারণ আর কোন প্রতিকারের পথ না দেখতে পায়, তাহলে স্বাভাবিকভাবেই নতুন সংগ্রামের জন্য তারা সেইভাবে উত্তেজিত হয়ে পড়ে এবং অন্যপথ গ্রহণ করে। তা সত্ত্বেও বাটা, মহেশতলা অঞ্চলের হাজার হাজার লোক খাদ্য পাচ্ছে না। শান্তিপূর্ণ উপায়ে আমরা আবেদন-নিবেদন করেছিলাম। জনসাধারণ শান্তিপূর্ণভাবে তাদের খাদ্যের জন্য দাবী জানিয়েছেন। তা সত্ত্বেও কেন সেখানে গুলি হলো জানিনা। ম্যাজিস্ট্রেটকে দিয়ে এই গুলির সম্পর্কে তদন্ত হবে শুনেছি। সেই তদন্ত কবে হবে এখনো তার কোন দিনক্ষণ স্থির হলো না। এদিকে খাদ্য সঙ্কটও দিন দিন চরমে উঠছে। সেটা যদি মূল লক্ষ্য থাকে তাহলে এখনই সেই ব্যবস্থা করুন। সম্প্রতি কেন্দ্রীয় সরকার গমের যে প্রোকিওরমেন্ট একচেটিয়া কারবার সেটা তারা তুলে নিয়েছেন, যার ফলে বিভিন্ন অঞ্চলে আজ গম আমরা রেশনে পাচ্ছিলাম, তাও বন্ধ হয়ে গেছে।

তারপর ধানের উৎপাদন সম্বন্ধে যদি আমাদের দেশে ধান সহজে উৎপাদন করতে পারি, তারজন্য চেষ্টা করা উচিত। চাষীকে যদি সেদিকে উৎসাহিত করা যায়, তাহলে প্রচুর খাদ্যশস্য উৎপাদন করা সম্ভব হয়। সেই চেষ্টা আমাদের করতে হবে এবং সেই দাবী আমরা সরকারের কাছে রাখছি।

কয়েকদিন আগে মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে এই শাসন ব্যবস্থাকে তিনি দুর্নীতিমুক্ত করতে চান। সোনারপুরের বি,ডি,ও'র কথা বল্লাম—তিনি তাদের যোগসাজসে বড় বড় জোতদার ও চাষীদের কাছ থেকে এক মুঠো ধান আদায় করেন নাই। তিনি তার অফিসের পাশেই ৫০ হাজার টাকা খরচে একটা বিরাট বাড়ী তৈরী করছেন, তারজন্য সিমেন্ট পাওয়া যায়। অথচ সাধারণ লোক জরুরী কাজের জন্য ৫।১০ ব্যাগ সিমেন্ট পান না। বি,ডি,ও চাকরীর এক বছরের মধ্যে ওখানে জায়গা কিনে বাড়ী তৈরী করছেন—এটা কি করে সম্ভব হয়—এ সম্বন্ধে বিশেষভাবে তদন্ত করে দেখা দরকার। আমরা উর্ধ্বতন কর্তৃপক্ষ এস,ডি,ও ও ম্যাজিস্ট্রেটকে এ সম্বন্ধে জানিয়েছি। জনসাধারণ রেশনের দাবী নিয়ে বি,ডি,ও'র অফিস ঘেরাও করেছিল। সেইজন্য বি,ডি,ও অফিস থেকে এস,ডি,ও ও ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তাদের কথা শুনতে গিয়েছিলেন—জনসাধারণের দাবী ছিল—সার দাও, বীজ-ধান দাও ইত্যাদি—সাধারণ মানুষ শান্তিপূর্ণভাবে এই দাবী করেছিল।

[ 2-30—2-40 p.m. ]

তারা অত্যন্ত সাধারণ জিনিষ দাবী করেছিল। সেই সমস্ত চাষীরা অত্যন্ত শান্তিপূর্ণভাবে দাবী করেছিলো। তারা এস-ডি-ও'র কাছে তাদের দাবী করেছিলো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইরিগেসান এগ্রিকালচার ও ফিসারিশ সম্বন্ধে দু-একটি কথা বলবো। আমাদের যে জমির উপর যে সিলিং ধরা হয় ফিসারির জমির উপর সে সিলিং আমরা দেখছি না। আমরা দেখছি যে ২ বছর চলে গেল সেখানে সব লোনা জল ঢুকিয়ে দেওয়া হয় ফলে হাজার হাজার বিঘা জমি ঐ ফিসারিদের দখলে রয়েছে—সেই সমস্ত জোতদাররা দখল করে রেখে দিয়েছে। আমরা সোনারপুর, ভাঙ্গর ইত্যাদি জায়গায় দেখেছি যে এগ্রিকালচার ল্যান্ডকে এইভাবে ফিসারির মধ্যে আনা হচ্ছে। দু হাজার বিঘা থেকে ৫ হাজার জমি এইভাবে লোনা জল ঢুকিয়ে রাখা হয়েছে। সেখানে আমরা দেখছি যে ফিসারির কোন সিলিং রাখা হয়নি। সে সমস্ত চাষীদের উচ্ছেদ করা হয়েছে এইভাবে। মিত্র মুখার্জি কমিশন-এর রায় এ ব্যাপারে হাড়োয়ার ব্যাপারে যে বলেছেন সে সম্বন্ধে আপনারা কি ব্যবস্থা গ্রহণ করেছেন। তারা রিপোর্ট পাঠিয়েছে তার কি হলো আমরা জানতে চাই। সেখানে আমরা দেখেছি যে ধানের জমিতে লোনা জল ঢুকিয়ে, ময়লা জল ঢুকিয়ে তাদের উচ্ছেদ করা হয়েছে। গোসাবা ফিসারিশের কথা আমরা ৪০ বছর আগে প্রায় ১৯৩৫-৩৬ সালে আমরা বলেছিলাম। সেটা তুলে দেবার জন্য আমরা দাবী করেছিলাম সেটা এখনও সে অবস্থায় পড়ে আছে। আমাদের বাংলাদেশে আজকে খাদ্যশস্যের অভাব রয়েছে। আজকে ভাগচাষীকে বঞ্চিত করে হাজার হাজার বিঘা জমি লোনা জল ঢুকিয়ে সব ভূমিহীন করা হয়েছে। ভাঙ্গর, সোনারপুর, হাসনাবাদ ইত্যাদি জায়গায় এই সমস্ত রহিত করা দরকার। আমি আশা করি এ সম্বন্ধে ফিসারি সিলিং নূতন করে আইন করবেন যাতে নাকি জমি থেকে চাষীকে উচ্ছেদ করবার সুযোগ না পায়। হাজার হাজার টাকার এই সমস্ত জমি নষ্ট হচ্ছে এই সমস্ত সিলিং ফিসারি করে এক্ষুণি রক্ষা করা দরকার।

**Shri Monoranjan Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বসুমতী ক্লোজারের উপর আমি একটা কলিং এ্যাটেনসান দিয়ে ছিলাম। আমাদের শ্রমমন্ত্রী মহাশয় সেই কলিং এ্যাটেনসানের আজ উত্তর দিয়েছেন। আমি অনুরোধ করছি যে সেই ষ্টেটমেন্টের কপি হাউসের সদস্যদের মধ্যে বিলি করা হোক।

**Mr. Speaker :** The copy of the statement will be circulated later on. I understand that the statement is bring cyclostyled, and it will be circulated to all the honourable members.

**Shri Shib Sankar Bandopadhayay :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ খাতে যে টাকা মাননীয় অর্থমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা পেশ করেছেন আমি তা আন্তরিকভাবে সমর্থন করছি। সমর্থন

করছি এই কারণে যে, এবার একটা জিনিষ বিশেষভাবে লক্ষ্যণীয় যে যখন ১০০ কোটি টাকা চাওয়া হয়েছে প্রায় তারমধ্যে ৪৩ কোটি টাকা পশ্চিমবাংলার ডেভোলাপমেন্টের জন্য চাওয়া হয়েছে, এ ছাড়া রিলিফ খাতে ৫ কোটি টাকা, এগ্রিকালচারে প্রায় আড়াই কোটি টাকা, মেডিক্যালে প্রায় দেড় কোটি টাকা এইভাবে উন্নয়নমূলক কাজে বরাদ্দকৃত অর্থের কথা বলা হয়েছে। যেখানে অন্য সরকার ব্যয় করতে পারেনি সেখানে আমাদের সরকার দেশের লোকের অভাব অভিযোগের কথা বিবেচনা করে আরো সতর্কতার সঙ্গে বেশী পরিমাণ টাকা সাহায্য সাধারণ মানুষের কাজে পৌঁছে দেবার জন্য, দরিদ্র অসহায় মানুষের জন্য, তাদের দুঃখ, বেদনা দূর করবার জন্য অত্যন্ত দ্রুততার সঙ্গে এই সরকার এগিয়ে গেছেন। এইজন্য এই সরকারকে আমি আন্তরিক ধন্যবাদ জানাই। দরিদ্র, নিপীড়িত মানুষের দুঃখ বেদনার তাদের চোখের জল মুছিয়ে দেবার জন্য আরও দ্রুততার সঙ্গে, দক্ষতার সঙ্গে এগিয়ে গিয়েছেন এইজন্য এই সরকার নিশ্চয় অভিনন্দনযোগ্য। একথা বলতেই হবে যে যেখানে পশ্চিমবাংলাতে ট্যাক্স আদায় করা যেতো মোটে দু কোটি বা আড়াই কোটি টাকার মতো সেখানে সেই ট্যাক্স গতবারে ১০ কোটি টাকা এবং এইবারে প্রায় ৩৪ কোটি টাকা ট্যাক্স আদায় করা হয়েছে অর্থাৎ রিচার সেকসান অফ দি পিপল—যারা সমাজের অনেক নিয়ে নিচ্ছে, দিচ্ছে না বিশেষ কিছু সেই সব মানুষদের কাছ থেকে অনেক অর্থ নিয়ে কেমন করে মানুষকে সুখী করা যায় সেই চেষ্টা হয়েছে। যারা সমাজ-তন্ত্রের কথা বলেন তাদের বলি সমাজতন্ত্র মানে উই ক্যাননট ডিস্ট্রিবিউট পভারটি। সেইজন্য আমাদের নিশ্চয় অধিকতর অর্থ সংগ্রহ করতে হবে। সেই অর্থ সংগ্রহের ব্যাপারে বর্তমান সরকার নিশ্চয় কৃতিত্বের পরিচয় দিয়েছেন। আরও ২৪ কোটি টাকা অর্থ সংগ্রহ করেছেন অর্থাৎ মিনস অফ প্রডাকসানস্ বাড়াতে পেরেছেন। এইজন্য পশ্চিমবঙ্গ সরকার নিশ্চয় অভিনন্দনযোগ্য। একটা কথা প্রায়ই বলা হয় যে শাসন ব্যবস্থার কাঠামো পরিবর্তন না করলে আমরা উন্নতি করতে পারবো না। কিন্তু শাসন ব্যবস্থার কাঠামো পরিবর্তন করলেই কি আমরা হাসপাতাল তৈরী করতে পারবো, রাস্তাঘাট করতে পারবো, জন-কল্যাণমূলক কাজ করতে পারবো? তারজন্য দরকার অর্থের। সেইজন্য বড়লোকদের কাছে যে অর্থ আছে তা নিয়ে সাধারণ মানুষের কল্যাণে ব্যয় করতে হবে। সেইটা এই সরকারের কাজের মধ্যে দেখেতে পেয়েছি সেইজন্য অভিনন্দন জানাচ্ছি এবং সমাজতন্ত্র মানে দারিদ্র্য, দুঃখ, বেকারী দূর করবার যে চেষ্টা সেই চেষ্টা কাজের মধ্যে রয়েছে। সেইজন্য এই বর্তমান ব্যয়-বরাদ্দকে আন্তরিকভাবে সমর্থন করে এবং মন্ত্রিসভাকে অভিনন্দন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**Shri Mohammad Dedar Baksh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার মাধ্যমে বিভিন্ন মন্ত্রী মহোদয় এই ১৯৭৩-৭৪ সালের সাপ্লিমেন্টারী বাজেট হাউসে উপস্থিত করেছেন। এই বাজেটকে আমি অভিনন্দন জানাই। কারণ আমাদের সরকার যে প্রকৃতই প্রগতিশীল তার ইঙ্গিত এতে বহন করছে। সেইজন্য এই সাপ্লিমেন্টারী বাজেটকে সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর নিকট আমি কয়েকটি কথা বিনীতভাবে রাখতে চাই। আমাদের সরকার প্রতিশ্রুতি দিয়েছেন এবং চেষ্টা করেছেন আমাদের এশিয়ার মুক্তিসূর্য্য ইন্দিরী গান্ধীর গরীবী হটাওয়ের আহ্বানকে সার্থক করবার জন্য। কিন্তু গরীবী একদিনে হঠবে না। তবে এইজন্য এই সরকার প্রতিশ্রুতিবদ্ধ এবং সেদিকে পদক্ষেপ নিয়েছেন। শীশ মহম্মদ সাহেব গ্রামবাংলার সদস্য এবং আমিও গ্রামবাংলার সদস্য। বুঝতে পারছি কৃষি বিপ্লব সুরু হয়ে গিয়েছে। সেইজন্য অতিরিক্ত আড়াই কোটি টাকা কৃষি এবং অন্যান্য বিষয়ে খরচ হয়েছে। একথা অস্বীকার করতে পারেন বিরোধী দলের আসনে বসলেও এবং বিরোধীতা করলেও?

[2-40—2-50 p.m.]

তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার চেষ্টা করেছে। যেটা হয়তো আমাদের আনুমানিক ব্যয় নির্দিষ্ট হয়েছিল তার অতিরিক্ত ব্যয় হয়েছে। কিন্তু এই অতিরিক্ত টাকা ব্যয় করতে গেলে তা সংগ্রহ করে করা দরকার। আমাদের সরকারকে সেই টাকা সংগ্রহ

করেই এই অতিরিক্ত ব্যয় করতে হয়েছে। দেখা গেছে আমাদের পূর্ববর্তী সরকার বাজেটে যে টাকা বরাদ্দ থাকতো সেই টাকাই খরচ করে উঠতে পারতো না। কিন্তু আমাদের এই সরকার নিজেরা বিভিন্ন সোর্স থেকে সেই টাকা উপার্জন করে অর্থের ব্যবস্থা করে দেশের উন্নয়নমূলক কাজে এগিয়ে গেছেন। এখানে আমরা দেখছি অতিরিক্ত ৪৩ কোটি টাকা ব্যয় হয়েছে এবং সেই টাকা পশ্চিমবঙ্গের বিভিন্ন উন্নয়নমূলক কাজের ব্যবস্থা করতে গিয়েই ব্যয় হয়েছে। বিশেষ উল্লেখযোগ্য কৃষি, যেখানে সবুজ বিপ্লব আরম্ভ হয়েছে--চিকিৎসা, হাসপাতাল, ঔষধপত্র এবং কর্মসংস্থান ইত্যাদি বিভিন্ন জনকল্যাণমূলক কাজে সেটা ব্যয় হয়েছে। আগে দেখা গেছে যে কেন্দ্র থেকে টাকা আনতে পারা যেতো না। কিন্তু আমাদের শ্রদ্ধেয় সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় বার বার দিল্লীতে গিয়ে বহু টাকা সেখান থেকে আদায় করে এনেছেন। এ সম্বন্ধে অনেকে সমালোচনা করেন--করুন মুখ আছে সমালোচনা করতে পারেন তাতে কিন্তু আমাদের কিছু আসে যায় না। আমি তাঁদের এই কথাই বলবো যে তাই হয়তো ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্য্যন্ত যে যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় ছিলেন তাদের আজকে জনসাধারণ ডাস্টবিনে ছুঁড়ে ফেলে দিয়েছে। অনেক আশা নিয়ে জনসাধারণ তাদের বসিয়েছিল। কিন্তু তারা রক্তের বিপ্লব চালিয়েছে। আজ আমাদের এই সরকার সেই রক্তের বিপ্লবের জায়গায় মাঠে মাঠে সবুজ বিপ্লব চালিয়েছেন। সেদিন আমাদের দেশের মা-বোন-ভাইরা রাস্তা দিয়ে নিরাপত্তায় যাতায়াত করতে পারেনি--তাদের জীবন দুর্বিসহ হয়ে পড়েছিল। সেই অবস্থা থেকে মুক্তি পাবার জন্য ১৯৭২ সালে পশ্চিম-বঙ্গের সাড়ে চার কোটি মানুষ কংগ্রেসকে আশীর্বাদ দিয়ে এ্যাবসলিউট মেজরিটি তো দূরের কথা এতো অধিক সংখ্যায় আমাদের এখানে পাঠিয়েছে। গরীবী হয়তো হঠানো যাবে না--কিন্তু আমাদের সরকার চেষ্টা করছে--দেশ থেকে গরীবী দূর করতে। তবে এই কাজ এতো সহজে হবে না। কিন্তু আমাদের সরকারের সেইদিকেই পদক্ষেপ রয়েছে। সি,পি,আই বন্ধুরা অনেক সমালোচনা করেন। আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই, যে তাঁরাও তো যুক্তফ্রন্ট সরকারের অন্যতম সরিক ছিলেন--তাঁরা তখন কিছু করতে পারেন নি কেন? আমি তাঁদের বিনীতভাবে নিবেদন করবো তাঁরা একটু চিন্তা করে দেখুন। গরীবী হটানো নিয়ে উপহাস করতে পারেন আপনারা। আমরা কিন্তু তাঁদের বলবো একটু অপেক্ষা করুন, আমরা যে কর্মসূচী নিয়েছি সেদিকে আপনারা একটু মনোনিবেশ করুন। আজ পশ্চিমবাংলা সমস্যায় জর্জরিত। আপনারা তো জানেন যে নিরাপত্তা বলুন, শান্তি বলুন, কিছুই তো ছিল না। আজ কি সে অবস্থা আছে? তবে আবার কিছু কিছু দেখতে পাচ্ছি যে প্রতিক্রিয়াশীল সমাজবিরোধী মাথা চাড়া দিচ্ছে, মাঝে মাঝে খুনখারাপী করছে। এবং তাই দেখে আপনারা আপনাদের নিজ নিজ বক্তৃতা এই বিধানসভায় রাখছেন যে আইন-শৃঙ্খলা থাকছে না থাকবে না ইত্যাদি। আমি আপনাদের অনুরোধ করবো এইসব বাজে কথা না বলে গঠনমূলক বক্তৃতা দিন--যেগুলি হয়েছে, সেগুলি স্বীকার করুন। আমাদের সরকার গরীবী হটাতে প্রতিশ্রুতিবদ্ধ এবং সেই নীতি নিয়েই তাঁরা চেষ্টা করছেন তার উপযুক্ত প্রমাণ হচ্ছে আজ গ্রামের মাঠে মাঠে গিয়ে দেখে আসুন যে এই চৈত্র মাসে যেখানে মাঠ ফেটে থাকতো সেখানে আজ কিরকম সবুজের সমারোহ। সেখানে আজ আই,আর,এইট জয়া উচ্চ ফলনশীল গম কি রকম ফলেছে। এটা অবশ্যই ঠিক যে আমরা যতটা দরকার ততটা করতে পারিনি--সারের অভাব আছে, অনেক কিছু জিনিসের অভাব রয়েছে। নিশ্চয় একথা ঠিক যে আমাদের বাইরের উপর সেইসব জিনিসের জন্য নির্ভর করতে হয় বিভিন্ন কারণে হয়তো সম্ভব হয় না। আমি বলবো পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়কে যে, এই যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ এখানে এনেছেন দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে আমাদের ওখানে নসীপুর রাণীতলা যে রাস্তা সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা।

পশ্চিমবাংলায় কত কিলোমিটার রাস্তা করার কথা, সেগুলোর কোথাও কোথাও কেবল-মাত্র মাটি উঠেছে, আর কিছু হয়নি, আমি পূর্তমন্ত্রীকে অনুরোধ করব সেগুলি যেন সম্পূর্ণ হয়। বিশেষ করে আমার এলাকার নসীপুর রাণীতলা রাস্তাটা খুব গুরুত্বপূর্ণ রাস্তা। আপনি বলেছিলেন প্রত্যেক কনস্টিটিউএন্সিতে একটি করে রাস্তা করবেন। যেখানে যেখানে খালি মাটি উঠেছে সেগুলি যাতে হয় তারজন্য আমি অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে আমাদের সরকার এগিয়ে চলেছে একদিন এমন সময় আসবে,

এশিয়ার মুক্তিসূর্য্য ইন্দিরা গান্ধী যে কথা বলেছিলেন, "গরীবী হঠাও", সেদিন তাঁর এই কথা স্বার্থক হবে, সত্যিকারে গরীবী হঠবে, যদি আপনারা আমাদের সঙ্গে সহযোগিতা করেন, কালোবাজারী, মজুতদারী, ব্যবসায়ী, ধনী, জোতদার, যারা গরীবদের নিষ্পেষিত করছেন তারা সকলে এগিয়ে এসে সহযোগিতা করেন, তাহলে এই উদ্দেশ্য যে সফল হবে সে বিশ্বাস সেই আশা আমরা রাখি। আমি আর একবার মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিয়ে এই বাজেটকে পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ্॥

**Shri Harasankar Bhattacharyya :**
মাননীয় স্পীকার, স্যার, আজকে এই সাপ্লিমেন্টারি বাজেট আলোচনা করতে গিয়ে আমাকে অনেক কটু কথা হয়ত বলতে হবে, আশা করি অর্থমন্ত্রী মহাশয় এই কটু কথাগুলি একটু হজম করবেন। মাননীয় স্পীকার, স্যার, আমাদের কাছে এই সাপ্লিমেন্টারি বাজেট যে বিতরিত হয়েছে তাতে দেখতে পাচ্ছি গত বছর বাজেট এসটিমেটের তুলনায় ২৩৩ কোটি ৮০ লক্ষ ৩৭ হাজার ৯১১ টাকা বাড়তি খরচ হয়েছে। মাননীয় স্পীকার, স্যার, এই বাড়তি খরচের ভিতর ১৫৪ কোটি টাকা উনি ব্যাংক থেকে ধার হিসাবে এনেছিলেন, আবার ধার শোধ দিয়েছেন। ন্যাচারালি ঐটা বাদ দিয়ে আমি দেখতে পাচ্ছি ৭৯ কোটি টাকা আমাদের সাধারণতঃ বাড়তি খরচ হয়েছে। আমরা এই লেজিসলেচারে ভোট দিয়ে যে পাশ করিয়ে দিলাম তার উপর উনি ৭৯ কোটি টাকা বাড়তি খরচ করলেন, উনি বলতে চাচ্ছেন ৪৩ কোটি টাকা চার্জ আইটেম বাদ দিয়ে এই চার্জ আইটেমগুলির তো এই আইনসভায় ভোট হবে না, তাহলে চার্জ আইটেমে উনি বেশী খরচ করেছেন এটা ধরতে হবে। উনি ৪৩ কোটি টাকা অন্যায়ভাবে আমাদের দেখাচ্ছেন। আসলে উনি প্রায় ৮০ কোটি টাকা বাড়তি খরচ করেছেন। মাননীয় স্পীকার, স্যার, ৮০ কোটি টাকা বাড়তি খরচ উনি কোথায়, কিভাবে করলেন আমি সবে আসতে আসতে আসছি। তবে কয়েকটি কথা সুরু করার আগে না বলে আমি পারছি না। স্টেট একসাইজ ডিউটিতে ১৭ লক্ষ ৫৯ হাজার টাকা মাননীয় স্পীকার, স্যার, আগে কি এতে টাকার হিসাব করা হয় নি যে একসাইজ ডিপার্টমেন্টে খরচ হবে? কি ধরণের বাজেট মেকার্স ওদের দপ্তরে আছে যে ১৭ লক্ষ ৫৯ হাজার টাকা রাজ্য আবগারি দপ্তরে খরচ হবে—এ্যাড-মিনিস্ট্রেসনে খরচ হবে? এ্যাডিশনাল ক্লিয়ারনেস এ্যালাওয়েন্সে নয়, এ্যাডমিনিস্ট্রেসনে খরচ করবেন উনি অথচ সেটার আগে কোন হিসাব হয় নি। এমন কোন দপ্তর নেই যে দপ্তর আমরা যা পাশ করিয়ে দিয়েছি সেই বাজেটের ভিতরই খরচ করতে সক্ষম হয়েছে। এর থেকেই বোঝা যাচ্ছে এমন একটাও দপ্তর নেই যারা সময় মত সরকারকে সঠিক হিসাব দিতে পারে অথবা সেই বাজেটের ভিতর তারা সঠিক খরচ আবদ্ধ করে রাখতে পারে। মাননীয় স্পীকার, স্যার, এত পয়সা দিয়ে অফিসার রেখেছেন, সেই পয়সায় আবার ফাইন্যান্স ডিপার্টমেন্টে চেক হয়—বাজেট চেক করবার মত অনেক দপ্তর আছে, ফাইন্যান্স কংকারেন্স না হলে কোনকিছু হয় না—তাহলে কিসের কংকারেন্স আমরা তো সেটা বুঝতে পারছি না যেখানে ৮০ কোটি টাকা বাড়তি খরচ হয়ে যায়? তাহলে ফাইন্যান্স কংকারেন্স কিভাবে দিল—বাজেট কন্ট্রোল যেটাকে আমরা চেক বলি—সেই বাজেটারি কন্ট্রোল ফাইন্যান্স ডিপার্টমেন্ট কিছু পালন করেছেন বলে আমার মনে হয় না। মাননীয় স্পীকার, স্যার, আপনি দেখলে একটু অবাক হবেন যে সুদ দিতে হবে—ধার উনি আগেই করে ফেলেছেন, ২ কোটি ৩৯ লক্ষ টাকা সুদ দিতে হবে, এটা কিন্তু বাজেটে ধরা হয় নি, সাপ্লিমেন্টারি বাজেটে আসবে কেন? আমার কাছে আশ্চর্য্য লাগছে এটা সাপ্লি-মেন্টারি বাজেটে আসছে কেন, এটা আগে কেন ধরা হয় নি? পার্লামেন্ট বা ইউনিয়ন টেরিটরি লেজিসলেচারে ৬৩ হাজার টাকা বাড়তি খরচ এটাও বাজেটে ধরা হয়নি কেন? আমার কাছে অবাক লাগছে অজিত পাঁজা মশাই এখানে বসে আছেন মেডিকেলে কত—৫৩ লক্ষ ৭৪ হাজার টাকা এটারও অফিসাররা আগেই বাজেট হিসাব করেন নি।

[2-50—3-00 p.m.]

তা হিসাব করার যে পদ্ধতি আমরা দেখে আসছি সেইসব পদ্ধতি কোথাও প্রতিপালিত হচ্ছে না। আমার সময় কম, সব কথা বলতে পারবো না, কাজেই কয়েকটি কথা বলছি,

এই যে পেনসন কত দিতে হবে তার কি একটা হিসাব নেই? ফাইন্যান্স ডিপার্টমেন্ট, করছে কি? এটা তো সাধারণভাবেই জানা উচিত যে আমাদের কত পেনসন দিতে হবে তার উপর না হয় ১০ পারসেন্ট বাড়িয়ে দিলেন, কিন্তু দেখা যাচ্ছে যা নিয়েছিলেন তার থেকে ৯১ লক্ষ ১৩ হাজার টাকা নতুন করে চাইছেন। স্যার, এগুলো তো ডেভালপমেন্টাল এক্সপেনডিচার নয় বা বন্যা বা প্রাকৃতিক দুর্যোগের জন্য বাড়িয়ে দিলেন তাও নয়, এ তো ষ্টাটুটারী অবলিগেসান, এত টাকা পেনসন দিতে হবে।

**Mr. Speaker :**
এ্যামাউন্টটা বাড়িয়ে দিয়েছে না কি?

**Shri Harasankar Bhattacharyya :**
না, স্যার, তাহলে তো আমরা সমর্থন করতাম। তাতেতো তাহলে কিছু বৃদ্ধ লোক কিছু পেতেন, তা নয়। ওঁর দপ্তরের আমলারা ওঁকে যা বুঝিয়েছেন তাই উনি করে গিয়েছেন। মাননীয় স্পীকার মহাশয়, এই সাপ্লিমেন্টারি বাজেটটা ভালোভাবে বিশ্লেষণ করার আগে আমি একটু অন্য প্রসঙ্গে যেতে চাই। ওঁরা হয়ত বলবেন তত্ব কথা, তা এটা যখন কেচ্ছা করার জায়গা নয় তখন তত্ব কথা একটু আলোচনা হোক না কেন। স্যার, বাজেট কাকে বলে? আমরা জানি রাষ্ট্রের কতকগুলি অবজেকট বা লক্ষ্য থাকে এবং রাষ্ট্র সেই লক্ষ্যে পৌঁছাতে চায়। আর তারজন্য কতকগুলি অর্থনৈতিক নীতি থাকে আর তার মাধ্যমে আমরা সেই লক্ষ্যে পৌঁছাতে চাই। ঐ অর্থনৈতিক নীতি যাতে কার্য্যকরী হয় সেটা হচ্ছে বাজেট। অর্থাৎ বাজেটটা হচ্ছে, আমাদের রাজ্যে কি অর্থনৈতিক নীতি আমরা পালন করবো। তা স্যার, আমরা যখন গত বছরের বাজেট নিয়ে আলোচনা করছি বা সাপ্লিমেন্টারি গ্রান্ট ওঁকে দেওয়া উচিত কিনা চিন্তা করছি তখন তার আগে দেখা দরকার আমাদের অর্থনৈতিক নীতি এই বাজেটের মাধ্যমে সাকসেসফুল হয়েছে কিনা। আমাদের কৃষি উৎপাদন কি বেড়ে গিয়েছে গত বছরের চেয়ে? সে তো স্যার, প্রকিওরমেন্টের মাধ্যমে কিছুই বুঝতে পারছি না। আমাদের শিল্প উৎপাদন কি বেড়ে গিয়েছে? সেখানেও স্যার, ওঁরই দেওয়া ইকনমিক রিভিউ বই থেকে দেখতে পাচ্ছি শিল্পের উৎপাদন কমে গিয়েছে। আমাদের কি খাদ্যদ্রব্যের অধিকতর সুষম বন্টন হয়েছে? সেও স্যার, আপনি গ্রামাঞ্চলে বা শহরাঞ্চলে ফ্রিঞ্জ এলাকাগুলিতে গেলেই বুঝতে পারবেন সেরকম কোন চিত্র নেই। আমাদের কি ভোগের মাত্রা বা কনজামসান ষ্ট্যানডার্ড-এর কোন উন্নতি হয়েছে? সে তো স্যার, বাজারে গেলেই বোঝা যায়। বাজারে গেলে কাপড় কেনা যাচ্ছে না, কোন জিনিষ কেনা যাচ্ছে না। আমি তো নিজে ব্যক্তিগতভাবে ভোগের মাত্রা বাড়াতে বা উন্নতি করতে পারি নি। কোন কোন মন্ত্রী হয়ত করে থাকতে পারেন। স্যার, বাজেট ডিসকাসানের সময় আমরা বলেছিলাম যে বছরের মাঝখানে অন্ততঃ দুবার পারফরমেন্স বাজেটিং করবেন। উনি তো করেন নি। বিধানসভাই বসালেন না আর করবেন কি করে। তিন মাসে বা ৬ মাসে এতগুলি নলকূপ হল, এতগুলি রাস্তাঘাট হল, এত ছেলেকে প্রডাকটিভ সেকটারে, এতগুলি ছেলেকে আনপ্রডাকটিভ সেকটারে চাকরি দেওয়া হয়েছে এসব কিছুই উনি আমাদের জানান নি, বছরের শেষে আজ টাকা চাইতে এসেছেন। স্যার, পারফরমেন্স বাজেটিং করলে এ জিনিষটা হত না।

স্যার, আমাদের অর্থমন্ত্রী একজন এ্যাকাউটেন্ট, আমার কাছে কিরকম মনে হয়, উনি বি-কম, এম-কম পাশ করা ছেলের মত কাজ করছেন। এই ডাবল এনট্রি বুক কিপিং-এ যেমন আছে যে, ডাইনে আর বায়ে সমান করতে হয়। সেইরকম আমাদের যা জমা তাই খরচ। কত জমা আর কত খরচ— খরচ যেহেতু বেশী হয়ে গেছে, উনি সেই বাড়তি টাকার অংকটা আমাদের কাছে চাইতে এসেছেন। উনি কাজের কোন অংক আনেননি যে কত কাজ করলেন বা না করলেন, সেই রকম কিছু আনেন নি। গত বছর বাজেট বক্তৃতায় ছিল, আগামী বছর ইহা করিব। এ বছর বাজেট বক্তৃতায় আছে আগামী বছর উহা করিব। তাহলে স্যার, মাঝখানে উনি কি করিলেন! এটা পারফরমেন্স বাজেট, এটা কিন্তু স্যার, এই বেঞ্চ থেকে বারবার চেয়ে এসেছি। উনি সেটা বলুন। একটা কিছু

ব্যবস্থা করুন। উনি শুধু ওনার অনুগত সেক্রেটারী মহাশয় টাকা চেয়েছেন আর টাকা স্যাংসান করে দিলেন। সেক্রেটারী বললেন "স্যার, এটাতো বাজেটে নেই" আর তখন বললেন, "আচ্ছা দিয়ে দিন পরে দেখা যাবে।" পরে দেখা যাবের এই তো স্যার, আমাদের কাছে চলে এসেছে, এখন আমাদের বাধ্য হয়ে ঐ টাকাটা ভোট করে দিতে হবে। এটা অত্যন্ত দুঃখজনক ব্যাপার। উনি এ্যাকাউটেন্ট ছাড়া আর কিছু নন। উনি শুধু মাত্র জমা খরচটা বোঝেন। কিন্তু উনি ডেভেলপমেন্ট-এরও মিনিস্টার। পরিকল্পনা মিনিস্টার। অর্থমন্ত্রী ছাড়াও এই দুটো দিক আছে। বক্তৃতায় সাপ্লিমেন্টারী বাজেট পেশ করবার সময় পারফরমেন্স বাজেট পেশ করা যে দরকার সেকথা উনি একবারও বললেন না। স্যার, আমাদের অর্থমন্ত্রী টাকা তুলতে পারলে খুব খুসী হন। কিরকম টাকা বাড়তি তুললাম। ভাল কথা। অর্থমন্ত্রীর একটা প্রধান কাজ টাকা তুলতে হবে, যেখানে যত পারেন টাকা পয়সা ওঠাতে হবে। পাশে ভোলা সেন মহাশয়কে কি পরিমাণ বাড়তি টাকা দিতে হবে তা জানেন না। কিন্তু অর্থমন্ত্রীর প্রধান কাজ হচ্ছে টাকা তোলা। কত বাড়তি টাকা ভোলাবাবুকে দিয়েছেন আমি সেটা দেখাচ্ছি। তবে কি করেছেন আমি জানিনা। কনট্রাকটর কিছু পেয়েছেন কিনা, এখানে আপনারা মানে কনট্রাকটরদের কিছু টাকা গলিয়ে দেওয়া। কাজ কি হল, ভগবান জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয়, এই যে টাকাটা বাড়তি তুললেন, উনি একটা হিসাব আমাদের কাছে দিতে পারতেন। বাড়তি টাকাটা কতটা ইনফ্লেসান-এর জন্য হল। ইনফ্লেসান হলে সব জিনিষের দাম বাড়ে তাহলে বিক্রয় কর বাড়বে। এটা কিন্তু ওঁর ক্রেডিট নয়। এটা সেন্ট্রাল গভর্ণমেন্ট-এর আথিক নীতির কু-ফল। আজকে সেন্ট্রাল গভর্ণমেন্ট-এর অর্থনীতির জন্য এই ইনফ্লেসান ঘটেছে এবং ফলে বিক্রয় কর আদায় বেড়েছে। অর্থমন্ত্রীর নিজের অর্থ মন্ত্রনালয় অত্যন্ত শক্তিশালী হয়েছে বলে টাকা রোজগার খুব বেড়ে গেছে অথবা বিজনেস মরালিটি খুব ইমপ্রুভ করছে বলে ব্যবসাদাররা বিক্রয় কর দিয়ে দিল ব্যাপার কিন্তু তা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা জিনিষ আমি অর্থমন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে বলছি। উনি এই যে টাকাটা বাড়িয়েছেন, এর বেশীরভাগ

Indirect tax on the poor. Even if it is on the rich it is on urban middle class.

আপনি দেখুন, এত পরিমাণ টাকা উনি বাড়িয়েছেন যে, কিছুটা দাম বৃদ্ধি এই ইনডাইরেক্ট ট্যাক্সেসান-এর ফলে হয়েছে। এটা একেবারে অস্বীকার করতে পারেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাপ্লিমেন্টারী বাজেট শুধ বাড়তি টাকাও নয়, সাপ্লিমেন্টারী বাজেটের ক্ষতিকারক দিক আছে। সেটা হচ্ছে কোন খাতে কত টাকা দেওয়া হবে, এই রেটগুলি এতে বদলে যায়। আমরা বিধানসভায় একটা বিল পেশ করি, একটা বাজেট করি কৃষিতে যদি ১০ কোটি টাকা দিই, শিল্পকে যদি ৫ কোটি টাকা দেই তাহলে বুঝলাম যে এর একটা রেসিও আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভাকে বাদ দিয়ে, জনপ্রতিনিধিদের বাদ দিয়ে ক্যাবিনেটে বসে বা না বসে শুধু ফিন্যান্স মিনিস্টার বা তার সেক্রেটারীরা যদি এডুকেসান খাতে কিছু কমিয়ে দিয়ে, শিল্প খাতে কিছু কমিয়ে দিয়ে যদি ড্রাই ডোল-এ বাড়িয়ে যান বা অন্যকোন কাজে বাড়িয়ে যান তাহলে সেই ক্ষমতা তাদের কে দিল? কে তাঁদের ঐ রেসিও পাল্টাবার ক্ষমতা দিল? বিধানসভায় আমরা যখন বাজেট পাশ করি, আমরা কতগুলি রেসিও সেট করি। এই হচ্ছে অনুপাত--উনি এত টাকা শিক্ষাখাতে দেবেন, এত টাকা শিল্প খাতে দেবেন, এত টাকা জল সেচ খাতে খরচ করবেন। কিন্তু সাপ্লিমেন্টারী বাজেট যখন আমাদের কাছে এসে গেল তখন সমস্ত অনুপাত ধূলিস্যাত হয়ে গেছে।

[3-00—3-10 p.m.]

কোন অনুপাতের ঠিক নেই, যে যতটা পারে কামড়া কামড়ি করে শঙ্কর ঘোষকে ধরে যতটা পারে টাকা আদায় করে নিই। কেবিনেটে বসে কি সিদ্ধান্ত হয়েছিল যে এই অনুপাতগুলো এইভাবে পালটানো হবে, আইনসভাকে বাদ দিয়ে যদি কেবিনেট করেই থাকে? কেবিনেটের ডিকটেটারশিপ, এটা আমরা নিন্দা করি। আর যদি কেবিনেটে বাদ দিয়ে অর্থমন্ত্রী নিজের দায়িত্বে এটা করে থাকেন এবং পরে পোস্ট ফ্যাক্টো স্যাংশন কেবিনেটের

নিয়ে থাকেন, তাহলে অর্থমন্ত্রীর এই স্বেচ্ছাচারিতা, এটা করা উচিত নয়। সেটা বন্ধ করা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাপ্লিমেন্টারী বাজেটে সমস্ত জিনিসটা বদলে দেওয়া মানে বিধানসভার প্রতি প্রচণ্ড অমর্য্যাদা দেখানো। শুধু টাকা বাড়িয়ে দেওয়া নয় রেসিও-গুলো পালটে দেওয়া, কোনটাকে বেশী অগ্রাধিকার দিতে হবে, কোনটাকে কম অগ্রাধিকার দিতে হবে, এটা তো আমাদের ঠিক করে দেবার কথা। এই বিধানসভার ঠিক করে দেবার কথা। বিধানসভাকে বাদ দিয়ে কেবিনেট কে? কেবিনেটতো বিধানসভার কাছে রেসপন্সিবল। আগে সমস্ত কুকর্ম করে পরে যদি এসে আপনি বলেন, আমরা ভাই কুকর্ম করেছি, আমাকে মেনে নাও, সেটা আলাদা কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলতে চাই, এবার কয়েকটি সাপ্লিমেন্টারী বাজেটের ভিতর প্রবেশ করি, কি বেপরোয়াভাবে খরচ হয়েছে। কংগ্রেসের মাননীয় সদস্যরা চেঁচাতে পারেন, একটু শুনে রাখুন, আপনাদের সরকার কি বেপরোয়া খরচ করেছে গত বছর। মাননীয় স্পীকার আপনাকে ৯ পৃষ্ঠায় আসতে বলছি। ৯ পৃষ্ঠাতে একটা মজার জিনিস আছে, জেনারেল এ্যাডমিনিস্ট্রেশনে ৪৬ লক্ষ ২১ হাজার টাকা বাড়তি খরচ হয়েছে, আমরা যা ভোটে পাশ করিয়েছিলাম তার থেকে বেশী। কিসে কিসে খরচ হ'ল একবার শুনুন। কনটিনজেন্সিজ ১ লক্ষ ৯০ হাজার টাকা বাড়তি খরচ হ'ল, আর কিছু এক্সপ্লেন করা নেই, আগে যেটা দিয়েছি সেটা দিয়েছিই। নেক্সট আসুন, এন্টারটেনমেন্ট চার্জেস ফর ডিপার্টমেন্ট কনফারেনসেস বাড়তি খরচ হয়েছে ৪০ হাজার টাকা। আর একটা আছে ফিল্ড ইনফর্মেশনে যা আছে তার উপর আরও ১০ লক্ষ টাকা, কিসের ফিল্ড ইনফর্মেশন? টাকাগুলো কিরকম বেপরোয়া ভাবে খরচ করা হয়েছে। বিজ্ঞাপনে এমনিতে যা দেওয়া হয়েছে তার উপর আবার ৫ লক্ষ টাকা। তারপর আপনি আসুন, সবচেয়ে মজার যেটা মিসলেনিয়াসের ভিতর একটা হেড করা হয়েছে আদার চার্জেস তাতে ৯ লক্ষ টাকা। কোন কার্য্যে ৯ লক্ষ টাকা জেনারেল এ্যাডমিনিস্ট্রেশনে খরচ হয়েছে, এটা একটু বলুন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ১৪ পাতায় আসুন। সবগুলো একটু দেখে রাখুন, ১৪ পাতায় মেডিকেল খাতে সাসপেন্স এ্যাকাউন্টস-এ ১ কোটি টাকা। এই রকম ভাবে কি বিধানসভায় আসে, কোনদিন শুনেছেন বলে কয়ে আসুন যে এই জন্য সাসপেন্সে আছে, ঐ টাকাটা কি হ'ল, আমরা তো সবাই সাসপেন্সে রইলাম যে এক কোটি টাকা কোন খাতে গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ১৭ পাতায় আসুন, সেখানে দেখবেন, আমাদের এই যে রিভার লিফ্‌ট ইরিগেশন-এ বাড়তি ২ কোটি টাকা খরচ হয়ে গেল, প্রকিওরমেন্টের ফিগার কতটা? যে বছর রিভার লিফ্‌ট ইরিগেশনে ২ কোটি টাকা খরচ হয় সেই বছর প্রকিওরমেন্টের খবর কি স্যার? কিভাবে রিভার লিফ্‌টের কাজ কর্ম হচ্ছে, কন্ট্রাক্টাররা কিরকম আছে, মালদহ, দিনাজপুর থেকে আরম্ভ করে সারা পশ্চিমবাংলায়, সেটা আমরা তো জানি। সম্পূর্ণ জলে গেছে স্যার। জলের জন্য টাকা কিন্তু জলেই গেছে। ডিপটিউবওয়েল ইরিগেশন ৭৪ লক্ষ ৬৯ হাজার। এই টাকা কি আপনার প্রকিওরমেন্ট ফিগারে আসছে? যা বলবেন পারফরমেন্স না জানলে টাকা চাইলে হবে না। আরও দেখছি জলের টাকা কিরকমভাবে জলে গেছে। ২৬ পাতায় আসুন, আমি প্রত্যেকটি বিষয় দেখাতে পারি কিন্তু সময়ের অভাবে দেখাতে পারছি না।

আর একটা কথা কি বেপরোয়া খরচ, কতটা কোরাপশন হলে এই টাকা খরচ হতে পারে। আপনি দেখুন ৪ কোটি ৪৭ লক্ষ টাকা সম্পূর্ণ খরচ হচ্ছে ফ্লাড প্রটেকশনের নামে, কোথায় ফ্লাড প্রোটেকশন হচ্ছে আর কোথায় এ্যামেন্ডমেন্ট হচ্ছে এই সমস্ত বিধানসভার সদস্যরা জানেন। বাজেটের চেয়েও বেশী খরচ হলো ৪ কোটি ৪৭ লক্ষ টাকা প্রোকিওরমেন্টের ফিগার কি বল্লে? ৩২ পাতায় তারপর আসুন, সেখানে ৩২ পাতায় লেখা আছে ফেমিন রিলিফের নাম করে ৫ কোটি ৩৭ লক্ষ টাকা খরচ হয়ে গেল। আগে আমরা বাজেটে যা এ্যালট করেছিলাম, সেটা কম নয়, তারচেয়ে বেশী ফেমিন রিলিফে ৫ কোটি ৩৭ লক্ষ টাকা। সুতরাং আপনি দেখুন ড্রাই ডোলের জন্য ছেড়ে দেওয়া হচ্ছে ৩ কোটি টাকা।

**Mr. Speaker :**

ফেমিনের জন্য যদি খরচ বেশী হয়েই থাকে তাহলে তাতে কি হয়েছে, সেটা তো গরীব লোকেরাই পেয়েছে।

**Shri Harasankar Bhattacharyya :**
যেভাবে টাকা পেয়েছে গ্রামাঞ্চলের সে চিত্র বক্তারা দিয়েছেন। এর পর দেখুন ৩৩ পাতায়, সেখানে পেনসনের জন্য ৯১ লক্ষ টাকা। আমি একটা কথা বলছি যে এটা ঠিক যে আমাদের ইকোনমিটা সোসালিষ্ট ইকোনমি নয়। অর্থমন্ত্রী অবশ্য সেটা স্বীকার করছেন না। তিনি বলছেন যে আমরা সমাজতন্ত্রে প্রায় পেঁৗছে গিয়েছি, এই এলো এই এলো। বাস্তবে তা নয়। আমাদের দেশের যে বাজেট তার ২০ পারসেন্ট টাকা এই গভর্ণমেন্টের মাধ্যমে আসে যায় আর পশ্চিমবঙ্গের বাকি ৮০ পারসেন্ট টাকা প্রাইভেট সেকটরে আছে। আমাদের রাজ্যের এই বাজেট প্রকৃতপক্ষে নট ইভেন ২০ পারসেন্ট লিটিল লেস দ্যান দ্যাট। আর ৮০ পারসেন্ট টাকা আমাদের প্রাইভেট সেকটরে অপারেট করছে। প্রাইভেট সেকটরের ৮০ পারসেন্ট টাকার উপরে আমাদের কোন কন্ট্রোল নেই। অথচ এই ২০ পারসেন্ট-ও আমরা রেশনালি খরচ করতে পারছি না। তার ওপর বাজেট কন্ট্রোল নেই হোল ইকোনমির ওপর। তারপর লাষ্ট কথা, আর একটা কথা বলব গত বছরের বাজেট পারফর্মেন্সের ত্রুটিগুলি যদি দেখতেন তাহলে বুঝতাম। যদি দেখতাম যে এই অতিরিক্ত টাকাগুলি খরচ হচ্ছে পাবলিক সেকটার ইন্ডাষ্ট্রির জন্য, সার কারখানার জন্য, জৈব সার কারখানা হচ্ছে বা সিমেন্ট কারখানা হচ্ছে, অথবা চাষীর উপকারের জন্য, থ্রু ফার্মস কো-অপারেটিভ হচ্ছে, থ্রু ওয়ার্কাস কো-অপারেটিভ হচ্ছে, তাহলে না হয় সেটা একটা মানে হত এবং তাহলে এ সম্পর্কে আমাদের বলবার কিছু ছিল না। কিন্তু টাকাগুলি ঐভাবে খরচ হলে এবং ঐসব জায়গায় খরচ হলে আমাদের খুব আপত্তি আছে। এই সাপ্লিমেন্টারি বাজেট পাশ হওয়ার সময় মৃত্যুঞ্জয় বাবু একা বুকে হাত দিয়ে বলতে পারবেন যে আমিই একমাত্র বাজেটের মধ্যে ছিলাম, আর কেউ বাজেটের মধ্যে নেই, সবাই অর্থমন্ত্রীকে দিয়ে টাকা বাড়িয়ে নিয়েছেন, একমাত্র শিক্ষা খাতে কোন বর্দ্ধিত ব্যয় হয়নি, এটা শুনে আমি আনন্দিত। একথা শিক্ষামন্ত্রী বলতে পারবেন, সব মন্ত্রী এর সুযোগ নিয়েছেন, কেবল শিক্ষামন্ত্রী এর সুযোগ নেন নি। কিন্তু এই আনন্দের বাইরে মাষ্টার মহাশয়রা পাবেন কিনা জানিনা। টাকা যখন খরচ করবেন তখন পাবলিক ডিষ্ট্রিবিউশন সিসটেম করলে পারতেন, এসেন-সিয়াল, গুডস্ কর্পোরেশন, র'মেটিরিয়াল কর্পোরেশন করতে পারতেন। মাননীয় স্পীকার মহাশয়, এই মেথড অফ বাজেট সম্বন্ধে জয়নাল সাহেব একটু চিন্তা করবেন, শঙ্করবাবু একটু চিন্তা করবেন।

[3-10—3-35 p.m.]

আপনারা রাজ্য প্ল্যানিং বোর্ড করেছেন। সেই বোর্ডই চিন্তা করে বলবেন আগামী বছরে কৃষিখাতে এবং শিল্পখাতে এবং শিক্ষা খাতে এত টাকা লাগবে। অর্থাৎ যাঁরা যে রেসিও ঠিক করে দেবেন ফাইন্যান্স মিনিষ্টার-এর কাজ হচ্ছে সেই রেসিও অনুযায়ী বাজেট করা। রাজ্য পরিকল্পনা পর্যদের সঙ্গে যুক্তি না করে বাজেট তৈরী হতে পারে না। প্রত্যেকটি অফিসার যা যা বলছেন যে আমার দপ্তরে এই এই চাই অমনি মন্ত্রী মহাশয় বললেন যে ঠিক আছে আমি ক্যাবিনেট-এ এই কথা বলে দেব। আমার মত হচ্ছে সেই সেক্রেটারীরা যদি এক সঙ্গে বসে যদি একটা কিছু বলতেন তাহলে একটা কালেকটিভ উইসডাম হোত। সুতরাং এটাকে কি বাজেট বলে? সেজন্য রাজ্য পরিকল্পনা পর্ষদের উপরেই নির্ভর করতে হয়। তাঁরাই বলবেন আগামী বছর কোন্ কোন্ খাতে খরচ হলে আমাদের দেশের ফল ভাল হতে পারে। কিন্তু ওঁদের সেখানেও যেতে ভয় হয়। কারণ ওঁদের ধারনা যে তাদের বিদ্যাবুদ্ধি নেই। এর ফলেই এ্যাড-হক্ বাজেট হচ্ছে এবং রামবাবু ১০ টাকা, শ্যামবাবু ১৫ টাকা, যদুবাবু ১৪ টাকা চাচ্ছেন। এইভাবে দেশের উন্নতি হয় না। রাজ্য পরিকল্পনা পর্ষদের সঙ্গে সমস্ত সেক্রেটারী, ক্যাবিনেটের বসা উচিত ছিল এবং আগামী বছরে বিভিন্ন খাতে কি ধরনের খরচ হবে সে সম্পর্কে বিশদভাবে আলোচনা করা উচিত ছিল। এঁরা রাজ্য পরিকল্পনা পর্ষদের নাম শুনলেই চটে যায়। আই,এ,এস-দের মত হচ্ছে আমরা কি প্ল্যান করতে পারি না, আমরা আই,এ,এস, পাশ করেছি? আই,এ,এস, পাশ করলেই যদি সব হয় তাহলে এঁদেরতো প্ল্যানিং কমিশানের মধ্যে নিলেই হোত। সতরাং আমাদের

পরিকল্পনা পর্ষদের উপরেই সমস্ত ভার দেওয়া উচিত ছিল। অর্থাৎ বিভিন্ন ডিপার্টমেন্ট-এর সেক্রেটারিরা পরিকল্পনা পর্ষদের সঙ্গে বসে এইসব করা উচিত ছিল। পরিকল্পনা পর্ষদকে বাদ দিয়ে এইরকম এ্যাড-হক্ বাজেট প্রতি বছরেই হবে এবং তারজন্য অর্থমন্ত্রীকে সাপ্লিমেন্টারী বাজেট নিয়ে আসতে হবে। এই সাপ্লিমেন্টারী বাজেট-এর অনুপাত হবে যে মন্ত্রী যতটা পাওয়ারফুল তিনিই ততটা আদায় করতে পারবেন। এইযে নীতি এটা ভুল। তাই আপনার মাধ্যমে আমি এই সাপ্লিমেন্টারী বাজেট পছন্দ করছি না। সর্বশেষে যেহেতু অতিরিক্ত মঞ্জুরী মূল বাজেটের চেয়ে ১৮ পারসেন্ট বেশী সেহেতু আমি এই বাজেটের বিরোধীতা করতে বাধ্য হচ্ছি। এই কথা বলে আমি শেষ করছি।

( At this stage the House was adjourned for 20 minutes )

(After Adjournment)

[ 3 35—3-45 p m ]

**Shri Gopal Mondal :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের অনুমোদনক্রমে বিভিন্ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীগণ যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি প্রধানতঃ দুটি কারণে, প্রথম কারণ আমি হরশঙ্করবাবুর এই কথাটা মেনে নিতে রাজী নই অতিরিক্ত যা খরচ হয়েছে সবটা বাজে খরচ। দ্বিতীয়তঃ, বিগত কয়েক বছর আমরা দেখছি যে বরাদ্দকৃত অর্থ যেখানে ব্যয় করা সম্ভব হয় না, সঙ্গে সঙ্গে তাঁরা যে অতিরিক্ত অর্থ ব্যয় করতে বা একথা বলা যায় বাজে খরচ করতে পিছুপা ছিলেন একথা মনে হয় না। তাই এই দুটো কারণে আমি এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ সমর্থন করছি। হরশঙ্করবাবু মোটামুটি বিভিন্ন দপ্তরের কার্যাবলীর উপর তাঁর মতামত ব্যক্ত করেছেন, আমার পক্ষে সব বিষয়ে মতামত ব্যক্ত করা সম্ভব নয়, শুধুমাত্র গ্রামীণ অর্থনীতির সঙ্গে জড়িত কয়েকটি বিভাগের কার্যকলাপের মধ্যে আমার বক্তব্য সীমিত রাখতে চাই। প্রথমতঃ, কৃষির উন্নয়নের ক্ষেত্রে বিগত ২ বছরে যার মধ্যে বর্তমান বছরকে অন্তর্ভুক্ত করা যায়, কয়েকটি উল্লেখযোগ্য পদক্ষেপ নেওয়া হয়েছে। কিন্তু একথা সম্পূর্ণভাবে সত্য যে কৃষির ক্ষেত্রে বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষাবাদ করার পদ্ধতি আমরা এখনও অনুসরণ করতে পারিনি। উৎপাদন বৃদ্ধির প্রয়োজনে এই প্রথাকে যতদূর তাড়াতাড়ি সম্ভব কার্যে পরিণত করা প্রয়োজন। শুধুমাত্র কৃষি উৎপাদনের দ্বারা গ্রামীণ অর্থনীতি সুঠাম সুদৃঢ় হবে কিনা সেই বিতর্কে আমি যেতে চাই না, তবুও আজকে প্রয়োজন এবং সাপ্লাই-এর মধ্যে যে ব্যাপক ব্যবধান রয়েছে সেই ব্যবধান দূর করার জন্য উৎপাদনের প্রয়োজনীয়তা আছে একথা নিশ্চিতরূপে বলা যায়। এই কৃষির উৎপাদনের সঙ্গে সেচের সম্পর্ক ওতপ্রোত-ভাবে জড়িত। আমরা দেখেছি কাল্টিভেয়েবল ল্যান্ডের মধ্যে একটা মিনিমাম অংশ হচ্ছে সেচের দ্বারা পুষ্ট, বাকিগুলি অসেচ এলাকারূপে পরিগণিত। আজকে যদি উৎপাদন বৃদ্ধিকে বাস্তবে রূপায়িত করতে হয় তাহলে যত তাড়াতাড়ি সম্ভব সেচ এলাকা প্রসারিত করা অত্যন্ত প্রয়োজন। কিন্তু আমরা এই বিভাগের কার্যাবলীর মধ্য দিয়ে এই কাজ ত্বরান্বিত করার কোন রকম প্রচেষ্টা আজো দেখলাম না। আশা করব সেচ মন্ত্রী মহাশয় এই বিষয়ে যথার্থ লক্ষ্য দেবেন।

আর একটা কথা হচ্ছে কৃষির উন্নয়নের সঙ্গে বিদ্যুতের সম্পর্ক ওতপ্রোতভাবে জড়িত। "গ্রামে বিদ্যুত ছড়িয়ে দাও" এই স্লোগানটা আজকাল সর্বত্রই দেখতে পাচ্ছি। আমার মনে হয় এই স্লোগানগুলি শহর জীবনে সুযোগ সুবিধা সৃষ্টি করছে। উৎপাদনশীল কাজে বিদ্যুতের ব্যবহার কিভাবে করা যায় সে সম্বন্ধে আরও সজাগ হয়ে আমাদের দৃষ্টি দেওয়া দরকার। গ্রামের অর্থনৈতিক পুনরুজ্জীবনের ক্ষেত্রে সবচেয়ে বেশী গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে কুটির শিল্প এবং ক্ষুদ্রায়তন শিল্প। কাজেই এগুলির পুনরুজ্জীবন একান্তই প্রয়োজনীয়। আমি জানি আমাদের ভারপ্রাপ্ত মন্ত্রী যথেষ্ট মানসিকতা নিয়ে

চেষ্টা করছেন কিভাবে এই সমস্যার সমাধান করা যায়। এই চেষ্টা করার পেছনে একদিকে আছে এসট্যাবলিস্ড ক্লাশ যারা সরকারী প্রচেষ্টাকে কাজে লাগাতে চেষ্টা করছে। কিন্তু অপরদিকে যারা রয়েছে, যাদের বলা হয় নন-এসট্যাবলিস্ড ক্লাশ তাদের কিন্তু এই জিনিসকে কাজে লাগাবার দিক থেকে কোন জ্ঞান নেই। কাজেই তাদের এই জ্ঞান দিতে হবে, সেই ব্যবস্থা করতে হবে। আমরা নন-প্রোডাকটিভ-এর ক্ষেত্রে বিদ্যুৎ ব্যবহার করবার চেষ্টা করছি, কিন্তু আমাদের মনে রাখা দরকার কয়লা শিল্পের মত একটা মৌলিক শিল্পে উৎপাদন ব্যাহত হচ্ছে। সরকার এদিকে দৃষ্টি দেবেন এই কথা বলে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohammad Idris Ali :**

মাননীয় স্পীকার মহাশয়, মন্ত্রিমহাশয় যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবী করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি দু-একটা কথা বলতে চাই। এই অতিরিক্ত ব্যয়বরাদ্দকে যে অভিনন্দন জানাচ্ছি তার কারণ হচ্ছে সরকারে অধিষ্ঠিত হয়ে যদি ঠিকভাবে ব্যয় না করা যায় তাহলে সেটা তাদের ব্যর্থতা। এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবী সম্পর্কে মাননীয় সদস্য হরশঙ্করবাবু বলেছেন এটা ঠিক হচ্ছে না কারণ ব্যয়বরাদ্দের মধ্যে যে সমন্বয় ছিল সেটা ব্যাহত হয়েছে। স্যার, বাজেট কখনও রিজিড হয় না, এটা হয় ফেলেকসিবল। বাজেট যদি ফেলেকসিবল না হয় তাহলে কখনও দেশের উন্নতি করা সম্ভব নয়, দেশের জনকল্যাণমূলক কাজ করা বা উন্নয়নমূলক কাজ করা সম্ভব নয়। তিনি বাজেটের যে ডেফিনেসন দিয়েছেন সেটা ঠিক নয়। বাজেট হচ্ছে একটা রাজ্যের সম্ভাব্য আয় এবং ব্যয়ের হিসেবে এবং সেই হিসেব এমনভাবে হবে যাতে দেশের অর্থনৈতিক, সামাজিক এবং বিভিন্ন দিকে উন্নতি সাধিত হয়। মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিমবঙ্গে সরকারের যে আয় হয় তাকে ভিত্তি করে বিভিন্ন খাতে একটা হিসেব মত খরচ ধরা হয়। কিন্তু পরবর্তীকালে হয়ত এমন ঘটনা ঘটে যার উপর মানুষের কোন কন্ট্রোল নেই অথচ সেখানে খরচ করতে হয়। ধরুন, হঠাৎ কোথাও দুর্ভিক্ষ দেখা দিল, হঠাৎ কোথাও বন্যা দেখা দিল বা হঠাৎ একটা গ্রাম আগুনে পুড়ে গেল এসব ক্ষেত্রে যে ব্যয় হয় তাকেই বলা হয় অতিরিক্ত ব্যয় এবং সেই ব্যয় সরকারকে করতে হবে।

[3-45—3-55 p.m.]

তা যদি না করা হয় তাহলে পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের কাছে যে প্রতিশ্রুতি দিয়ে আমরা এই বিধানসভায় এসেছি তা পালন করা সম্ভব হবে না। এই সাড়ে চার কোটি মানুষের খাওয়া, পরা, শিক্ষা, চিকিৎসা এবং বিভিন্ন উপায়ে তাদের উন্নতি সাধন করার দায়িত্ব এই পশ্চিমবঙ্গ সরকারের। এই সরকার যদি তাদের দায়িত্ব ঠিকভাবে পালন না করেন তাহলে জনসাধারণের কাছে যে প্রতিশ্রুতি আমরা দিয়েছি তা রক্ষা করতে সমর্থ হব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কয়েকটি বিষয় এখানে উৎথাপন করতে চাই। যেমন এগ্রিকালচারা---এ সম্বন্ধে আমরা দেখেছি যুক্তফ্রন্ট সরকার যখন দু তিনবার এখানে অধিষ্ঠিত হয়েছিল তখন তাঁরা কি করেছিলেন। তারা দেশের কৃষির উন্নতি সাধনের কোন ব্যবস্থাই তো করেন নি, পক্ষান্তরে কি করেছিলেন সেই কথাই আমি বলব। যুক্ত-ফ্রন্টের আমলে আমি একটি কৃষিবিষয়ক মামলার কমিটির সদস্য হিসাবে জানি যখন যুক্তফ্রন্ট অধিষ্ঠিত হয়েছিল এবং সেই যুক্তফ্রন্টের এক শরিক--সি,পি,আই, যাঁরা আজকে আমাদেরও শরিক এবং যাঁরা আমাদের প্রত্যেক কাজে বাধা দিচ্ছেন তাঁদের কতকগুলি কাহিনী আমি বলতে চাই এবং তাঁদের যদি সাহস থাকে তাহলে তাঁরা আমাকে চ্যালেঞ্জ করবেন। তখন সেই কমিটিতে মাননীয় অজয় মুখার্জী মহাশয় চেয়ারম্যান ছিলেন এবং আমি একজন সদস্য ছিলাম এবং সি,পি,আই-এর কানাই ভৌমিক মহাশয় একজন সদস্য ছিলেন। ১৯৬৯ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত কৃষি সম্পর্কে সরকারী মামলা যা হয়েছিল সগুলি তুলে নেওয়া সম্পর্কে কমিটি সিদ্ধান্ত করেছিলেন। সেই কমিটি থেকে প্রত্যেক জ,এল,আর,ও-র কাছে একটা করে নোটিশ দেওয়া হয়েছিল এবং তাতে বলা হয়েছিল যে

গভর্ণমেন্টের পক্ষ থেকে আপনার জেলাতে যতগুলি মামলা ঐ কৃষি জমি আন্দোলন সম্পর্কে হয়েছিল সেগুলি পাঠিয়ে দেবেন এবং সঙ্গে সঙ্গে পার্টিদের নাম দেবেন। অর্থাৎ আসাম এবং ইনফরম্যান্ট সেই সঙ্গে সব জানাবেন। ওঁরা স্যার, বুঝতে ভুল করেই হোক ব যে কোন কারনেই হোক, পার্টির নাম দিয়েছেন যেমন ধরুন মেদনীপুর জেলাতে প্রায় ৫ শতাধিক কেস হয়েছে তাতে একই দল—সি,পি,আই-এর নাম দিয়েছেন—রাজনৈতিক পার্টির নাম করে বলেছেন যে, সি,পি,আই, তারাই ধান লুঠ করেছে। মাননীয় সদস্য বিশ্বনাথবাবুর কনস্টিটিউয়েন্সীতে শতাধিক মামলা হয়েছে যাতে দেখা যায় সি,পি,আই ধান লুঠ করেছে এবং তারা সবাই আসামী। এই ধরনের পশ্চিম দিনাজপুরেও তিনশোর বেশী কেস হয়েছে এবং সেখানেও সি,পি,আই,—তারাই পার্টি এবং তারাই ধান লুঠ করেছে। মালদহতেও একশোর বেশী কেস হয়েছে সেগুলিতেও সি,পি,আই ধান লুঠ করেছে।

(শ্রীঅজিত কুমার বসুঃ— কোয়েশ্চেন।)

(নয়েজ এ্যান্ড ইনটারাপসান)

**Shri Mohammad Idris Ali :** Sir, give me one minute more.

**Mr. Speaker :** You have already taken 8 minutes. Please take your seat.

**Shri Mohammad Idris Ali :**
স্যার, ওঁরা যদি চান তাহলে আমি কেস নাম্বার এবং সংখ্যা দিতে রাজী আছি। ওঁদের দলের মাননীয় সদস্য শ্রীকানাই ভৌমিক তিনিও একজন সদস্য ছিলেন এবং তিনিও জানেন এবং ঐ কমিটির চেয়ারম্যান শ্রীঅজয় মুখার্জী মহাশয় তিনিও জানেন। আমি কেসের নাম্বার এবং তারিখ দিতে রাজী আছি। ওঁরা মুখে সমাজবাদের কথা বলেন, মানুষের উন্নতি চাই বলেন, ভাগচাষীদের অধিকারের কথা বলেন কিন্তু পক্ষান্তরে ওঁরা কি করেন সেটাই বলতে চাই। ওঁরা দেশকে ধ্বংস করার জন্য দুবার যুক্তফ্রন্ট সরকার গঠন করেছিলেন এবং স্যার, আপনি শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন যে, বর্ষিয়ান নেতা শ্রী-অজয় মুখার্জীর ১৯৬৯ সালের ২২এ জানুয়ারী এই বিধানসভা ভবনে জামা ছিঁড়ে দেওয়া হয়েছিল যখন জ্যোতিবাবু হোম মিনিস্টার ছিলেন। এরা পশ্চিমবঙ্গে আগুন জ্বালিয়েছিল এবং ধান লুঠ করেছিল। আর আমাদের এই সরকার আসার পরে আমরা দেশের শান্তি ফিরিয়ে এনেছি এবং গ্রামে গ্রামে ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল বসাবার চেষ্টা করছি এবং তার মাধ্যমে সবুজ বিপ্লব আনার চেষ্টা করছি। একজন সদস্য বলেছেন, আজকে সার পাওয়া যাচ্ছে না। এটা ঠিকই কারণ সাধারণ চাষীরা বেশী ফসল ফলানোর জন্য উন্নত ধরনের বীজ, সার ও সেচের জন্য বেশী করে দাবী করছে সেইজন্যই হয়ত সাময়িক সারের ঘাটতি হয়েছে। আমরা আজকে পশ্চিমবঙ্গের সাড়ে চার কোটি মানুষকে খাওয়ানোর দায়িত্ব নিয়েছি এবং আমরা চেষ্টা করছি যে উন্নত ধরনের বীজধান এবং সার ও সেচের ব্যবস্থা যাতে করতে পারি।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে।)

স্যার, এই ব্যয়বরাদ্দের দাবী সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Krishna Pada Roy :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবীকে সমর্থন করে আপনার মাধ্যমে কিছু বক্তব্য রাখতে চাই। আমাদের এই সরকার এবং এই সরকারের মাননীয় অর্থমন্ত্রী এই সভায় অতিরিক্ত ব্যয়বরাদ্দ চেয়েছেন, খুব স্বাভাবিক কারণেই আমরা বাজেটের বরাদ্দকৃত অর্থের বেশী খরচ করেছি। স্যার, একথা অত্যন্ত সহজ এবং সত্য যে একটা সরকার অতিরিক্ত বরাদ্দের দাবী তখনি করতে পারেন যখন যোগ্যতার ও

দক্ষতার সঙ্গে সাধারণ মানুষের স্বার্থে উন্নয়নমূলক কর্মসূচী গ্রহণ করেন এবং সেই কার্য-সূচী বাস্তবায়িত করার ক্ষেত্রে অতিরিক্ত বরাদ্দের প্রয়োজন হয়। আমরা তাই আন্তরিকতার সঙ্গে অর্থমন্ত্রী মহাশয়ের এই ব্যয়বরাদ্দের দাবীকে স্বীকার করছি এইজন্য যে আজকে সমালোচনা যে কোন স্তরের যে কোন দলের কাছ থেকে, যে কোন দিক থেকে আসুক না কেন আমরা একথা অস্বীকার করতে পারি না যে গত বৎসর বাজেট পাশ হওয়ার পর এই সরকার পশ্চিমবাংলার প্রত্যেকটা গ্রামাঞ্চলে এবং সহরাঞ্চলে, পশ্চিমবাংলার সর্বস্তরের মানুষের দৈনন্দিন জীবনকে শক্তিশালী করার জন্য, রাজনৈতিক, সামাজিক এবং অর্থনৈতিক জীবনকে শক্তিশালী করার জন্য উন্নয়নমূলক কাজকে অব্যাহত রেখেছেন, এবং আমরা এটাও মানি অর্থনৈতিক তত্ত্ব এবং তথ্যের কথা যাই থাক না কেন যদি রাজ্যের উন্নয়ন-মূলক কাজ রাজ্যের সাধারণ মানুষের স্বার্থে, গ্রামাঞ্চলের সাধারণ মানুষের প্রয়োজনে বিভিন্ন ধরণের উন্নয়নমূলক কাজের গতি অব্যাহত না থাকে তাহলে আমরা যে কোনভাবেই হোক না কেন আমাদের সরকার কোন কৃতিত্বের দাবী করতে পারে না। একটু আগে আমাদের এই সভায় শ্রদ্ধেয় হরশঙ্করবাবু অত্যন্ত তত্ত্ব এবং তথ্য দিয়ে বক্তব্য রেখেছেন, আমি স্যার, তাঁকে অন্য কোন কিছু বলছি না কিন্তু একটা জিনিস শুধু বলতে চাই যে আজকে সি,পি,আই, দলের সদস্যরা অতিরিক্ত ব্যয়বরাদ্দের সমালোচনা করতে গিয়ে সমাজবাদ বা সমাজবাদী অর্থনীতির কথা বলেছেন, কিন্তু আমরা স্যার, এটাও জানি যে আজকে যদি সোভিয়েট রাশিয়ার কথা ভাবি যে সেখানে ৫০ বৎসর পরেও আজকে তারা স্বীকার করেছে তারা সাম্যবাদে পৌঁছাতে পারেনি আমরা ভারতবর্ষের প্রগতিশীল মানুষ আমরা যারা গণতান্ত্রিক সমাজবাদের আদর্শকে কয়েক বৎসর মাত্র গ্রহণ করেছি এবং পৃথিবীতে যে কোন রাজনৈতিক আদর্শের কাছে গণতান্ত্রিক সাম্যবাদ এবং সেই সমাজবাদী অর্থনীতি যখন একটা পরীক্ষা নিরীক্ষার পর্যায়ে আছে তখন কি করে তাঁরা আশা করতে পারেন যে কয়েক বৎসরের মধ্যেই এমন একটা অনুন্নত দেশে আমরা সমাজবাদকে পুরোপুরিভাবে কায়েম করতে পারি। কিন্তু একথা আমরা অত্যন্ত দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে পশ্চিম-বাংলার রাজ্য সরকার, পশ্চিমবাংলার আজকে মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলার সাধারণ মানুষের উন্নয়ন, সাধারণ মানুষের দৈনন্দিন জীবনযাত্রা, সাধারণ মানুষের অর্থনৈতিক মান উন্নয়নের ক্ষেত্রে সজাগ দৃষ্টি রেখে যে ব্যয়বরাদ্দের দাবী আজকে পেশ করেছেন আমরা পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থে, আমরা পশ্চিমবাংলার উন্নয়নের স্বার্থে, আমরা পশ্চিমবাংলার গ্রামে কৃষি এবং শিল্পের ক্ষেত্রে প্রত্যেকটা দিকে অগ্রগতিকে অব্যাহত রাখার জন্য, পশ্চিমবাংলার মানুষের কল্যাণের জন্য এই প্রগতিশীল সরকারের কার্যসূচী অনুযায়ী তার অতিরিক্ত ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Kashinath Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের জন্য ২২৩ কোটি টাকার মত এখানে পেশ করা হয়েছে তাকে আমি প্রথমেই সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে আজকে যেখানে গণতান্ত্রিক সমাজ ব্যবস্থাকে প্রতিষ্ঠিত করার জন্য এই সরকার বিভিন্ন কর্ম যজ্ঞে নেমেছেন, বিভিন্ন পরিকল্পনায় নেমেছেন, আজ সেই পরিকল্পনাকে বাস্তবে রূপ দেবার জন্য টাকার প্রয়োজন।

3 55—4-05 p.m.]

আজকে আমরা জানি প্রতিটি সদস্য জানে, সামান্য একটী ঘটনা নিয়ে, এটাকে বুঝান যেতে পারে। বাড়ীতে আমরা নিশ্চয়ই বাজেট তৈরী করে থাকি, প্রয়োজন বোধে সেই বাজেটকে কাট ছাঁট করতে হয় এবং সংসারের খরচ সেভাবে চালাতে হয়। বাড়ীতে যদি অসুখ হয়, তাহলে তার জন্য কিছু খরচ হয়, এবং এই রকম কোন আকস্মিক খরচ সংসারে অনেক সময়েই করতে হয় এবং তার জন্য সাংসারিক বাজেটকে পরিবর্তন করতে হয়। সেই রকম মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রয়োজনের তুলনায় বাজেটকে নিশ্চয়ই পরিবর্তন করা দরকার এবং তার জন্য আজকে বিভিন্ন দপ্তরের সরকারের অতিরিক্ত খরচ করতে

হয়, তাহলে সেটা নিশ্চয়ই খরচ করতে হবে এবং সেটা নিশ্চয়ই মঞ্জুরী করাও প্রয়োজন। আজকে তাই সরকার অতিরিক্ত বরাদ্দ আমাদের সামনে পেশ করেছেন এবং আমাদের প্রতিটি সদস্যকে তা পাশ করে দেবার জন্য অনুরোধ করেছেন। আমরা যদি আজকে ১৯৬৯-৭০ সালের বাজেট দেখি তাহলে দেখা যাবে যে যুক্তফ্রন্ট সরকারও ১৮ কোটি ৮৪ লক্ষ টাকা বাজেটের অতিরিক্ত তাঁরা খরচ করেছিলেন। কাজ যখন দেশের পরিকল্পনা রূপায়ণ তখন দরকার হলে এই টাকা খরচ করতে হবে। সেদিন যখন যুক্তফ্রন্ট সরকার ছিলেন, তখন সেই সরকারের শরিক ছিলেন এই আর,এস,পি, সি,পি,আই, এবং অন্যান্য বন্ধুরা, কই, তখনতো দেখিনি তাঁদের এই সমালোচনা করতে? কাজ যখন জনহিতার্থে করা হচ্ছে তখন সরকার যে বরাদ্দ অতিরিক্ত পেশ করেছেন, সেটা পাশ করতে কেন এই রকম নানারকম চিন্তা করছেন। হয়ত কিছু টাকা বেশী খরচ করে ফেলেছে, ভুল ত্রুটি কিছু আছে কিন্তু দেশের উন্নয়ন পরিকল্পনার জন্যইতো খরচ করা হয়েছে। আজকে আমরা জানি এই সরকার কৃষি উন্নয়নের জন্য নানা পরিকল্পনা নিয়েছেন, সেচের জন্য বহুবিধ পরিকল্পনা গ্রহণ করেছেন এবং নানা সুষ্ঠু পরিকল্পনা করে জনগণের হিতার্থে কাজ করে চলেছেন এবং সেই পরিপ্রেক্ষিতে আজকে দেখতে পাচ্ছি ব্লক ডেভেলাপমেন্ট পরিকল্পনা হয়েছে, নানা পরিকল্পনা কমিটি হয়েছে, দেশের উন্নয়নের জন্য, ডেভেলপমেন্ট প্ল্যানিং কমিটি হয়েছে, সে বিদ্যুৎ ব্যাপারে নানা পরিকল্পনা হয়েছে এবং এই পরিকল্পনাগুলি গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে দেওয়া হয়েছে, এবং এই কাজ আমরা নিশ্চয়ই অনুমোদন না করে পারি না। যদি খরচ বেশী হয়ে থাকে, খরচ করতে গিয়ে ভুল ত্রুটি হয়ে থাকে, তাহলে সেগুলি নিশ্চয়ই সংশোধন করতে হবে, কিন্তু সে পথ আলাদা, সেটা সমালোচনার পথ নয়। আমি তাই সরকার বিভিন্ন দিকে যে পরিকল্পনা নিয়েছেন, সেচের জন্য, বিদ্যুতের জন্য, কৃষি উন্নয়নের জন্য, রাস্তাঘাটের জন্য, সেগুলি অন্তর দিয়ে সমর্থন করি এবং যে অতিরিক্ত বরাদ্দ চেয়েছেন তাতেও সমর্থন জানাই। জয়হিন্দ, বন্দেমাতরম্ ॥

**Shri Subrata Mukherjee (Katwa) :**

মাননীয় স্পীকার, স্যার, আজকে এই বিধানসভায় অতিরিক্ত ব্যয়বরাদ্দের জন্য যে প্রস্তাব নিয়ে এসেছেন মাননীয় অর্থমন্ত্রী, আমি স্বাগতভাবে তাকে সমর্থন করছি। কিন্তু এই সমর্থন করতে গিয়ে আমি দু-একটী কথা বলছি। আমাদের সি,পি,আই, বন্ধুরা বললেন যে অতিরিক্ত যে টাকা খরচ হয়েছে সেই তুলনায় কাজ কিছুই দেখতে পাচ্ছি না। আমার মনে হয় ওঁরা সামনের দিকে হাটছেন না, পিছন দিকে হাটছেন। ওঁরা ভাবছেন সেই ১৯৬৭ সালের কথা-- তারা যে রাজত্ব কায়েম করেছিলেন। ওঁরা কি কিছুই দেখতে পাচ্ছেন না-- যে এই রায় মন্ত্রীসভা কায়েম হবার পরে পশ্চিমবঙ্গে কতগুলি প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে? ওঁরা কি দেখছেন না এই রায় মন্ত্রীসভার আমলে দেশে কতগুলি রাস্তাঘাট নির্মিত হয়েছে? ওঁরা কি দেখতে পাচ্ছেন না এই রায় মন্ত্রীসভার আমলে প্রশাসনিক জটিলতা কতখানি দূর হয়েছে? সাহস থাকে তো তাঁরা বলুন-- এগুলি কিছুই না; তাহলে তাদের সমালোচনাকে নিশ্চয়ই অভিনন্দন জানাব। সি,পি,আই, বন্ধুরা বলুন বিরোধিতা করুন-- এই যে ভাতা বাড়ান হলো তাঁরা সই করে এই টাকা নেবেন না? এই কথা তাঁরা কি বলতে পারবেন? তাহলে তাদের সব বিরূপ সমালোচনা আমি মেনে নেব। আমরা জানি, ওঁদের চরিত্র চিনি। ওঁরা পশ্চিমবঙ্গে কী চান তাও আমরা জানি। ওঁরা বলেছেন স্বাস্থ্যখাতে যে অতিরিক্ত ব্যয় করা হয়েছে, স্বাস্থ্যমন্ত্রীর নাকি এটা অন্যায় হয়েছে, ভুল হয়েছে। সি,পি,আই, বন্ধুদের কাছে জিজ্ঞাসা করি রায় মন্ত্রীসভা ক্ষমতায় আসার আগে হাসপাতালে রোগীদের খাওয়ার জন্য যে ব্যয় হতো, সেই দৈনন্দিন খাবার খরচ বাড়ানো কি আমাদের অন্যায় হয়েছে? রোগীর চিকিৎসার জন্য যে ওষুধ খরচ হতো, তার জন্য অতিরিক্ত ওষুধ বরাদ্দের জন্য যে অতিরিক্ত খরচ হয়েছে, সেটা কি স্বাস্থ্যমন্ত্রী ভুল করেছেন? বলুন সে কথা। শুধু চীৎকার করলেই হবে না-- যে বেশী খরচ হয়েছে। এই বেশী খরচের দরুন কি মোটেই কোন কাজ হয় নাই? আমার মনে হয় তাঁরা জেগে ঘুমুচ্ছেন। যদি ওঁদের দেখার ইচ্ছা হয়, আমি আমন্ত্রণ জানাই-- চলুন আমার সঙ্গে আমার এলাকায় বর্ধমান জেলায়। আমি দেখিয়ে দেব কি কি কাজ সেখানে

হয়েছে। এক একটা ব্লককে অন্ততঃপক্ষে ৫, ৭, ১০টা করে ডিপ টিউবওয়েল হয়েছে। এতেও বলবেন কাজ হয় নাই? তাঁরা বিধানসভায় দাঁড়িয়ে আরো অনেক কথা বলেছেন। আমাদের এই সরকার নাকি সমাজতান্ত্রিক পথে এগিয়ে যাচ্ছে না। ধনীদের কাছ থেকে গত বছর ১৭ কোটি টাকা কর আদায় করেছেন এই সরকার। আর এই বছর সেই কর আদায় করা হয়েছে ২০ কোটি টাকার উপর। ধনীদের কাছ থেকে এই কর আদায়ের টাকা দিয়ে সরকার অনেক কাজ করেছেন, অনেক বাড়তি খরচ করেছেন। কাজেই যারা কাজ করে, তারা খরচও একটু বেশী করে। আর কাজ করতে গেলে সেখানে ত্রুটি-বিচ্যুতি হওয়া স্বাভাবিক। যদি সেরকম কোন বিরাট ত্রুটি-বিচ্যুতি হয়েছে কোথাও বলে আপনারা মনে করেন, তাহলে সে সম্বন্ধে গঠনমূলক সমালোচনা হওয়া উচিত। বলা উচিত ছিল যে কাজ করা হয়েছে, তার স্বীকৃতি দেওয়া উচিত ছিল।

তাঁরা আর একটা বিষয় বলেছেন যে সাধারণ প্রশাসন খাতে কনফারেন্স বাবদ অতিরিক্ত খরচ হয়েছে ৩২ হাজার টাকা। এতে এমন কি অন্যায় হয়েছে, দেশ রসাতলে গেছে! না' জাতি রসাতলে গেল? আপনাদের যুক্তফ্রন্ট সরকার যখন কায়েম ছিল, তখন প্রথমে আমরা দেখলাম আপনারা বিরাট এক বিপ্লব নিয়ে এলেন রাইটার্স বিল্ডিংসে। সেখান থেকে আপনারা প্রথমেই এয়ার-কান্ডিসান মেসিন সরিয়ে দিলেন। যে কোন মন্ত্রীর ঘরেই এয়ার কনন্ডিসান থাকবে না। বেশ, তারপর দেখলাম ১৩ দিন যেতে না যেতে আবার মেশিন এলো। কী ব্যাপার! গরমে আর টেকা যায় না।

ফরেন ডিগনিটারস আসেন তাদের জন্য খরচ হয়। তাদের সঙ্গে সরকারের বৈঠক হয়। ফলে অতিরিক্ত খরচও হয়।

আমাদের মুখ্যমন্ত্রী আমাদের দলনেতা। আমাদের যেভাবে এগিয়ে নিয়ে যাচ্ছেন, আমরা গণতান্ত্রিক পথে এগিয়ে যাচ্ছি আমরা লাঠি, টাঙ্গী বা সড়কি নিয়ে করছি না। প্রশাসনকে কব্জা করছি না আমাদের দলনেতা শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় ঐপথ ছেড়ে দিয়ে জন প্রতি-নিধিদের নিয়ে বিভিন্ন কমিটিতে রেখে গণতান্ত্রিক উপায় কাজ করছেন। সিদ্ধার্থশঙ্কর রায়-এর মন্ত্রীসভা প্রতিনিধিদের নিয়ে বিভিন্ন কমিটিতে রেখে প্রশাসনকে ইঙ্গিত দিচ্ছেন কোন পথে চলতে হবে। বলুন সি,পি,আই, বন্ধুদের জিজ্ঞাসা করতে চাই এই পশ্চিমবঙ্গে এই সরকার ক্ষমতায় আসার পর কেন্দ্রের কাছ থেকে কত টাকা পেয়েছে, বলুন এর আগে সরকারে আপনারা যখন ছিলেন কত টাকা কেন্দ্র থেকে নিয়ে এনেছেন? ওরা কি বলবেন আমি জানি, যে কি করবো বলুন কেন্দ্রে কংগ্রেস সরকার সেজন্য আমরা টাকা পাইনি। কেন্দ্র বিমাতৃসুলভ আচরণ করছে। আমি বলবো তার সঙ্গে সঙ্গে স্বীকার করা উচিত, এর আগে কংগ্রেস মন্ত্রীসভা ছিল ডাঃ বিধানচন্দ্র রায়, প্রফুল্লচন্দ্র সেন এদের রাজত্ব ছিল। আমি শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি ডাঃ বিধানচন্দ্র রায়ের কথা, যার কথায় দিল্লী ও বহু টাকা পশ্চিমবঙ্গের কল্যাণের জন্য নিয়ে আসতে পেরেছেন। কিন্তু তারপর দেখুন একটানা ৫ থেকে ১০ বৎসর পরে আমাদের দলনেতা জনপ্রিয় মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় তিনি নজীর সৃষ্টি করেছেন তিনি পশ্চিমবাংলার কল্যাণের জন্য দিল্লীর কাছে বার বার দরবার করে যে টাকা নিয়ে এসেছেন এবং তার পরিমাণ কি আমরা পেয়েছি তা আমরা বলছি না। আমি সি,পি,আই, ও আর,এস,পি-র কাছ থেকে তা শুনতে চাই। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই কথা বলে সানন্দে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দকে সমর্থন করছি এবং সি,পি,আই, ও আর,এস,পি, বন্ধুদের বলছি ভাবের ঘোরে চলবেন না পশ্চিমবাংলার মানুষ আপনাদের চিনে ফেলেছেন, আপনাদের রূপ ধরা পড়েছে, শান্ত হোন। আমি এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

জয়হিন্দ্, বন্দেমাতরম্॥

[4-05—4-15 p.m.]

**Shri Monoranjan Pramanick :**

মাননীয় ডেপুটী স্পীকার, স্যার, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ও অন্যান্য মন্ত্রি-মহাশয়রা যে সাপ্লিমেন্টারি ব্যয়বরাদ্দ এনেছেন তাকে আমরা আন্তরিকভাবে সমর্থন করি।

সমর্থন করি এই কারণে যে আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে টাকার কথা বলেছেন তাতে তিনি ২৪ কোটি টাকার উপর কর ধনী ব্যক্তিদের কাছ থেকে আদায় করেছেন। আমাদের মাননীয় সদস্য হরশঙ্করবাবু বললেন যে সমাজতন্ত্র কায়েম করতে গেলে ধনীদের উপর কর বসালে হয় না। আমি জিজ্ঞাসা করি যে তাহলে কি কর গরীবদের উপর বসাতে হবে। কর আমাদের নিশ্চয়ই বড় লোকদের উপর বসাতে হবে।

(শ্রীহরশঙ্কর ভট্টাচার্য্য ঃ— আমি যা বলেছি আপনি তা বোঝেন নি।)

উনি উপহাস করলেন আমরা জনগণের প্রতিনিধি আমরা বিগত নির্বাচনে প্রতিশ্রুতি দিয়েছি গরিবী হটাবো। আপনি অর্থনীতিবিদ হতে পারেন কিন্তু আমরা বিজ্ঞানের ছাত্র হলেও কিছু কিছু বুঝি। যদি আমাদের কর বসাতে হয় তাহলে আমাদের ধনী ব্যক্তি বড় লোকেদের উপর কর বসাতে হবে, অর্থনীতিতে এই কথা বলে। আমাদের অভিজ্ঞতা আছে। আমাদের অর্থমন্ত্রী মহাশয় তা করেছেন বলে আমি তাঁকে অভিনন্দন জানাই। অর্থনীতিতে একথা বলে যে, যদি সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে হয় তাহলে বড় লোকের উপর কর বসাতে হবে গরীবের উপর বসাবার প্রয়োজন নাই। সঙ্গে সঙ্গে আমি একটা কথা বলতে চাই যে বড়লোকেরা যে সমস্ত বড় ব্যবসায়ীরা কর ফাঁকি দিচ্ছে তাদের ধরবার জন্য ব্যবস্থা করুন। দরকার হলে তাদের মিসা আইনে গ্রেপ্তার করুন যাতে নাকি তারা কর ফাঁকি দিতে না পারে। আমাদের সরকার বিভিন্ন উন্নয়নমূলক খাতে ৪৩ কোটি টাকা ব্যয়ের কথা বলা হয়েছে। ৩৯নং গ্রান্টে ফেমিন এ্যাণ্ড রিলিফ প্রসঙ্গে বলতে গেলে এই কথা বলতে হয় যে আজকে গ্রামাঞ্চলে হাহাকার উঠেছে। আজকে দেখা যাচ্ছে যে গ্রামাঞ্চলে চালের দর ২-৭৫ থেকে ২-৮০তে উঠেছে। দেখা যাচ্ছে যে সেখানে চাল নেই চিনি নেই নিত্য প্রয়োজনীয় জিনিষ নেই।

আমি গ্রামবাংলার মানুষের কথা বলতে গিয়ে বলবো যদি এই ৪৩ কোটি টাকাতে গ্রাম-বাংলার মানুষের জন্য টি, আরের কাজ চালু করা যায় তাহলে ভাল হয়। যদি টি, আরের কাজ, ষ্টেট রিলিফের কাজ গ্রামবাংলাতে চালু করা যায় তাহলে একদিকে গ্রাম বাংলাতে রাস্তাঘাট, পুষ্করিণীর উন্নতি বিধান করতে পারা যাবে এবং তাতে গ্রামের যে উন্নতি হবে তাতে গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা আসবে, তারা দুটো পয়সা রোজগার করে জিনিষ কিনতে পারবে। গ্রামের মানুষ ভিক্ষে করতে চায় না। গ্রামের মানুষ দুবেলা পরিশ্রম করে নুন ভাত খেয়ে বেঁচে থাকতে চায়। টি, আরের কাজ যাতে গ্রাম বাংলাতে ব্যাপকভাবে চালু করা হয় সেইজন্য অনুরোধ করছি মন্ত্রিমহাশয়কে। গ্রামবাংলাতে মধ্যবিত্ত এবং নিম্ন-মধ্যবিত্ত সম্প্রদায়ের মানুষের মধ্যে একটা দারুণ খাদ্যাভাব এবং এই সমস্যায় তারা জর্জরিত এবং গ্রামবাংলায় যদি চীপ-ক্যানটিন চালু করতে পারা যায় এবং সস্তায় সেখান থেকে ডাল, ভাত, রুটি দেওয়া যায় তাহলে গ্রামবাংলার মানুষ দুবেলা খেতে পারবে। কৃষিমন্ত্রীর কাছে অনুরোধ সাপ্লিমেন্টারী বাজেটে যে টাকা ধরা হয়েছে এই টাকাটা যদি কৃষিবীমাতে ব্যয় করতে পারা যায় সেটা ভাল হয়। কৃষিবীমা অবিলম্বে চালু করা দরকার। জাপানে দেখুন, ভারতবর্ষের পাঞ্জাবে দেখুন কৃষিবীমা চালু হয়েছে। চাষীদের ডিজেল নেই, সার নেই, বীজ নেই এই অবস্থার মধ্যেও ফসল বুনলে পশ্চিমবাংলাতে ন্যাচারাল ক্যালামিটিসের জন্য ফসল নষ্ট হয়ে যায়। আজ ডিজেল পাওয়া যাচ্ছে না, সার পাওয়া যাচ্ছে না। এই সবের জন্যই অবিলম্বে কৃষিবীমা প্রবর্তন যাতে করা যায় তার ব্যবস্থা করতে হবে। মন্ত্রিমহাশয় গত বছর কৃষিবীমা চালু করার কথা বলেছিলেন। এই এক বছরে সেটার ব্যাপারে এগোনা যায় নি। এইটা যাতে অবিলম্বে প্রবর্তন করা যায় তার জন্য সচেষ্ট হবার জন্য অনুরোধ জানাচ্ছি। ক্ষুদ্রশিল্প এবং কুটিরশিল্প যাতে প্রবর্তন করা যায় তার ব্যবস্থা করতে হবে। আজকাল অনেক সময় দেখা যায় দু বিঘে জমি তাতে দুটো ছেলে এবং বাবা— এই তিনজনে মিলে সারা বছর সেই জমিটুকুই চাষ করছে। জমিতে সারা বছর কাজ থাকে না। ফলে অনেক সময় বসে থাকে। সেই সময় ক্ষুদ্রশিল্প বা কুটিরশিল্পের মাধ্যমে কিছু রোজগার করতে পারে। সবচেয়ে বড় ক্ষমতা ক্রয় ক্ষমতা অর্থাৎ পারচেজিং ক্যাপাসিটি। যদি আমরা সেটা বাড়িয়ে দিতে পারি তাহলে

নিশ্চয় অনেক সুব্যবস্থা হতে পারে। এই সাপ্লিমেন্টারী বাজেট সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। কারণ যে ৪৩ কোটি টাকা ব্যয় ম ন হবে সেটা সম্পূর্ণ উন্নয়নমূলক কাজে ব্যয় করা হবে। এই সব উন্নয়নমূলক কাজ হচ্ছে বলেই আজও এটা গুজরাট বা বিহার হয় নি। এই সব কাজ হচ্ছে বলেই পশ্চিমবঙ্গের মানুষ অভাব-অনটনের মধ্যেও বসে আছে। তারা আনন্দিত যে উন্নয়নমূলক কাজ হচ্ছে। এই যে ৪৩ কোটি টাকা ব্যয় করা হচ্ছে এটা গ্রামবাংলার জন্যই ব্যয় করা হচ্ছে। গ্রামবাংলার মানুষের ক্রয় ক্ষমতা বাড়াবার জন্য ব্যয় করা হবে। তার জন্য অভিনন্দন জানাচ্ছি। এই বলে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[4-15—4-25 p.m.]

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের জন্য যে দাবী এখানে পেশ করা হয়েছে সেই দাবীকে আমি সম্পূর্ণরূপে সবান্তকরণে সমর্থন করছি। আমি সমর্থন করছি তার কারণ হচ্ছে এই অতিরিক্ত ব্যয়বারাদ্দের দাবীতে একটা জিনিস আমাদের পরিষ্কার লাগছে, ভাল লাগছে সেটা হচ্ছে এই যে আমাদের অর্থনৈতিক স্থিতিশীলতা বাড়ছে, আমাদের অর্থনৈতিক স্বাবলম্বী হবার পদক্ষেপ আমরা দিতে পারছি। এটা পরিষ্কার কথা যে মানুষ কখন খরচ করে--যখন তার খরচ করবার ক্ষমতা থাকে। অর্থনৈতিক অবস্থা কিছুটা ভাল হলে সে বেশী টাকা খরচ করতে পারে। আজকে আমাদের সরকার বিভিন্ন খাতে বাজেট বাড়িয়ে দিতে পেরেছেন। এটা একটা শুভ লক্ষণ, এতে আমরা খুব খুশী। অতীতে আমরা লক্ষ্য করেছি যে টাকা ঠিকমত খরচ হোত না। বেশী কর বসাবার জন্য বিধানসভায় আইন পাশ করা হোত--কিন্তু সে টাকা ঠিকমত আদায় হোত না। আজকে আমরা দেখছি সেই করের আদায় বেড়েছে। পূর্বে আমরা দেখেছি আইন হয়েছে--কিন্তু ঠিক ঠিকভাবে রূপায়িত হয় নি। আজকে সেই করের আদায় হচ্ছে এবং বিভিন্ন খাতে ব্যয় বেড়েছে। এটা ভাল কথা--এতে আমাদের স্থিতিশীলতা বাড়ছে, অর্থনৈতিক স্বাবলম্বনের দিকে আমরা এগোচ্ছি। অধ্যাপক হরশঙ্করবাবু আজকে যেসব কথা বললেন সে সম্বন্ধে আমি তাঁকে পরিষ্কার করে বলে দিতে চাই যে আনডেভেলপ কান্ট্রিতে বাজেট ডেফিসিট হয় অর্থনীতির ছাত্র হিসাবে আমরা একথাই জানি। কিন্তু ডেভেলপড কান্ট্রিতে বাজেট রিজিড হয় না। তবে বিশেষ করে আন্ডার-ডেভেলপড কান্ট্রিতে ডেফিসিট বাজেট অনেক সময় হয়। উনি আর একটা কথা বলেছেন আমি অবাক হয়ে গেলাম যে উনি বলছেন খরচ বাড়লো কেন? আমি তাঁকে পরিষ্কারভাবে বলতে চাই যে ওঁরা কি চান? ওঁরা খরচ কম হলে বলবেন খরচ এতো কম হোল কেন আবার বেশী হলে বলবেন এতো বেশী হোল কেন। আজকে দেশের যে অবস্থা তাতে আরও বেশী খরচের দরকার এবং সেই টাকা খরচ করবার ক্ষমতারও দরকার। আজকে যে অর্থনৈতিক অবস্থা আমাদের দেশে তাতে সেই দুরবস্থার সঙ্গে মোকাবিলা করতে গেলে অর্থনৈতিক বুনিয়াদকে আরও সুপ্রতিষ্ঠিত করতে হবে। আমাদের সেই ক্ষমতা না থাকলে ওঁরা বলতেন অপদার্থ সরকার। আবার দেশের উন্নয়নমূলক কাজ করতে গিয়ে খরচ বেশী হয়েছে বলে বলছেন কেন বেশী খরচ হোল। তাহলে কি ওঁরা বলতে চান সেটা ঠিক বুঝতে পারছি না। আজকে খরচ বেশী দরকার। কেননা দিক দিগন্ত থেকে উন্নয়নের আহ্বান এসেছে, সমাজ-তন্ত্র কায়েম করার আহ্বান এসেছে। আমরা যদি উন্নয়নমূলক কাজ করতে যাই তাহলে নিশ্চয় খরচ বাড়বে এ বিষয়ে কোন সন্দেহ নেই। আমরা যদি একটু লক্ষ্য করে দেখি তাহলে দেখতে পাবো যে ১৯৬৭-৬৮ সালে যখন যুক্তফ্রন্ট সরকার ছিলেন তখন তাঁরা অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছিলেন ৬০ কোটি ৪৯ লক্ষ টাকা এবং ১৯৬৯-৭০ সালে ৬০ কোটি ৮২ লক্ষ টাকা অতিরিক্ত দাবী পেশ করেছিলেন। কিন্তু সেই সব টাকাই আনপ্রোডাকটিভ এক্সপেনডিচারে অর্থাৎ মাহিনা বাড়ানো ডি,এ, বাড়ানো বাবদ খরচ করেছেন। আজকে নিশ্চয় এটা আমাদের গর্বের কথা যে এই সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকার উন্নয়ন-মূলক কাজের মাধ্যমে দেশকে এগিয়ে চলেছে। খরচ বৃদ্ধির জন্য এবারে ৪৩ কোটি টাকা অতিরিক্ত খরচের জন্য মাননীয় অর্থমন্ত্রী এখানে সাপ্লিমেন্টারী বাজেট পেশ করেছেন। এতে নিশ্চয় প্রমাণ হয় যে এই সরকার দেশের অর্থনৈতিক বুনিয়াদ শক্তভাবে প্রতিষ্ঠা করার জন্য চেষ্টা করছেন। তবে একটি কথা আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী

মহাশয়কে বলতে চাই যে গত ৬৯ কোটি টাকার বরাদ্দ পেশ করা হয়েছে। কিন্তু এবারে ৪৩ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এটা কেন হোল? যেখানে গত বছরে ৬৯ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল এবারে ১০০ কোটি টাকা বরাদ্দ হলে আমরা আরও খুশী হতাম। এতে পরিষ্কার প্রমাণ হচ্ছে যে আমাদের গতি কমে গেছে। আজকে আমাদের এই গতি কমালে চলবে না। এই বিষয়ে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি। আরও দু একটি কথা বলতে চাই যে অতিরিক্ত এই ব্যয়বরাদ্দ আমরা নিশ্চয় সমর্থন করবো—পশ্চিমবাংলাকে গড়বার জন্য আরও অতিরিক্ত টাকা খরচ করা এটা আমাদের অর্থমন্ত্রী মহাশয় আমাদের আরও উৎসাহ দিয়েছেন।

কিন্তু সাপ্লিমেন্টারী বাজেট মানে যদি দুর্নীতি হয়, সাপ্লিমেন্টারী বাজেটে পাশ করানো টাকা যদি বাজে খরচ করা হয় তাহলে আমরা নিশ্চয় পাশ করব না। আমি একটি উদাহরণ দিচ্ছি। পি,ডবলিউ,ডি, ডিপার্টমেন্টের ব্যাপার। আমার রাণাঘাটে পি,ডবলিউ,ডি ডিপার্টমেন্টের একটি গো-ডাউন আছে। সেখানে ১০।১৫ লক্ষ টাকার জিনিস সব সময় ষ্টক করে রাখা হয়। সেখান থেকে ৩।৪ লক্ষ টাকার সিমেন্ট, টিন খোয়া, বালি, ইত্যাদি চুরি গেছে। সঙ্গে সঙ্গে আমি পি, ডিবলিউ,ডি, মিনিষ্টারকে বললাম। উনি সারপ্রাইজ ভিজিট দিয়ে ডি,এম, এস,ডি,ও-কে গোডাউন সিল করতে বললেন। সঙ্গে সঙ্গে গোডাউন সিল করে দেওয়া হল। পরবর্তীকালে সুপারিনটেডিং ইঞ্জিনীয়ার এনকোয়ারি করে বললেন সব ঠিক আছে। অতিরিক্ত ব্যয়বরাদ্দ মানে যদি এই ধরণের চুরি হয়, দুর্নীতি হয়, বাজে খরচ হয় তাহলে আমরা নিশ্চয় মাননীয় মন্ত্রীদের বিশেষ করে অর্থমন্ত্রীকে এই বিষয়ে সজাগ থাকতে বলব। আমি আপনার মাধ্যমে আর একটি কথা বলছি কমিটেড এক্স-পেনডিচারের মধ্যে ছিল এই রকম অনেক টাকা আমাদের আজও খরচ হয় নি। আমি কৃষিমন্ত্রীর কাছে জানতে চাই পশ্চিমবাংলায় রিভার লিফ্‌ট বসানোর জন্য কেন্দ্রীয় সরকার ১৯৭৩-৭৪ সালে টাকা দিয়েছিলেন, ৮।৯ মাস আগে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আসা সত্বেও পশ্চিমবঙ্গে একটি রিভার লিফ্‌ট কেন বসান হল না তার কৈফিয়ৎ নিশ্চয় মাননীয় মন্ত্রীদের কাছ থেকে দাবী করতে পারি। এই রিভার লিফ্‌ট না বসানোর জন্য যে সব অফিসার দায়ী, যে সব অফিসার টাকা খরচ না করে কাজে বাধা সৃষ্টি করেছেন তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করেছেন সেটা আমরা জানতে চাই। ব্যয়বরাদ্দের টাকা ঠিকমত যারা খরচ করতে পারবে না তাদের বিরুদ্ধে মন্ত্রিমহাশয় কেন ব্যবস্থা গ্রহণ করতে পারবেন না তার জবাব নিশ্চয় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আমাদের দেবেন। আমি আর একটি কথা বলতে চাই ফেমিন রিলিফে আমরা প্রচুর টাকা দিয়েছি। আমি একটি উদাহরণ দিচ্ছি। আমার রাণাঘাট ব্লকে জি,আর,এ,-র ব্যাপারে একটি দুর্নীতির অভিযোগ করি। জনৈক মন্ত্রী রাইটার্স থেকে সারপ্রাইজ ভিজিট দিয়ে গিয়ে দেখলেন জয়েন্ট বি,ডি,ও, নিজেই কয়েক লক্ষ টাকার জি,আর-এ,র জিনিস চুরি করেছেন। তিনি সঙ্গে সঙ্গে তাকে সাসপেন্ড করবার জন্য ওখান থেকে ট্রাংকলে অফিসারকে বলে দিলেন এই জয়েন্ট বি,ডি,ও,-র হাত থেকে যেন সমস্ত ফাইল নিয়ে নেওয়া হয়। আমি আশ্চর্য্য হয়ে গেলাম রাইটার্স থেকে অফিসার গিয়ে এনকোয়ারি করে বললেন সেই জয়েন্ট বি,ডি,ও, ধোয়া তুলসী পাতা। আমরা অবাক হয়ে যাই যে সব লোকের নাম ছিল তারা আদৌ জি,আর, পায় নি। এই ধরণের যদি দুর্নীতি যদি চলতে থাকে তাহলে কিছুই হবে না। আপনি এই সব দুর্নীতি দমন করার চেষ্টা করুন, প্রশাসনকে দুর্নীতিমুক্ত করার চেষ্টা করুন। টাকা খরচ হয়, কিন্তু টাইমলি খরচ হয় না। ঠিক সময়ে টাকা খরচ হয় না। ফেমিন রিলিফ যে সময়ে দেওয়া দরকার, যেমন ধরুন খরা, বন্যা—খরা এবং বন্যা যখন চলে যায় তারপরে সাহায্য গিয়ে পৌঁছায়, টাইমলি সাহায্য গিয়ে পৌঁছায় না। সেইখানেই প্রশাসনের ব্যর্থতা, এই সবই জিনিসগুলি আপনি দয়া করে দুর করুন। আমার আরো অনেক উদাহরণ দেবার ছিল, কিন্তু সময় অভাবে দিতে পারছি না। আমি আর একটি উদাহরণ দিচ্ছি হরিণঘাটা ফার্ম সম্বন্ধে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কেন্দ্রের পাশেই এই হরনিঘাটা ফার্ম। সেখানে এ্যানিম্যাল হাসব্যান্ড্রি ডিপার্টমেন্ট থেকে কতকগুলি জিনিসের বিশেষ করে খড়ের টেন্ডার ডাকা হয়েছিল। সেখানে উইদাউট টেন্ডারে একজন লোককে ৩ লক্ষ টাকার খড় সাপ্লাই দিতে বলা হল। আমি চ্যালেঞ্জ করে বলছি ১ লক্ষ

টাকার বেশী খড় সেই ফার্মে জমা পড়ে নি। অতিরিক্ত ব্যয় বরাদ্দ, ৩ লক্ষ টাকার মধ্যে ২ লক্ষ টাকা আত্মসাৎ করার পলিসি হয়, কিছু হবে না। সেইজন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব আপনি দুর্নীতিমুক্ত প্রশাসন করুন, পশ্চিমবাংলা গড়ার জন্য যত টাকা দরকার হয় আপনি খরচ করুন, আমরা আপনার সাথে আছি, পাশে আছি, পশ্চিমবঙ্গে সমাজতন্ত্র কায়েম করবার জন্য, অর্থনৈতিক বুনিয়াদকে সুদৃঢ় করবার জন্য এই ব্যয়-বরাদ্দকে সব সময় সমর্থন করব, করছি। জয়হিন্দ্, বন্দেমাতরম্।

[4-25—4-35 p.m.]

**Shri Aswini Roy :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৭৩-৭৪ সালের জন্য যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ চাইছেন সে বিষয়ে আপনার ও মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে বলছি যে অরিজিন্যালি যেটা ছিল গত বছরে সেটা ছিল ১ হাজার ১২৭ কোটি টাকা আর এবারে অতিরিক্ত চাইছেন আরো ২৩৩ কোটি টাকা। স্যার, আপনি জানেন, এখানকার পুরানো সদস্য যাঁরা আছেন তাঁরাও জানেন, নতুন সদস্যরা হয়ত এতটা জানেন না, সেইজন্য অনেকে অনেক রকম কথা বলেছেন, এই যে অতিরিক্ত চাওয়া হচ্ছে এ সম্পর্কে ওয়েষ্ট বেঙ্গল ফাইন্যানসিয়াল রুলসে কি আছে। স্যার, যদি হিসাব করা যায় তাহলে দেখা যাবে টোয়েন্টি পারসেন্টর মত এটা আসছে। কোন নিয়মের মধ্যে এটা পড়ে না এবং ইট ইজ এ ভায়োলেসান অব দি ওয়েষ্ট বেঙ্গল ফাইনান্স রুলস। মন্ত্রীসভা কি করে ২০ পারসেন্ট এক্সট্রা খরচ করলেন উইদাউট দি স্যাংসান অব দি লেজিসলেচার বুঝতে পারছি না, এ এ সম্পর্কে আজকে আমাদের সাবধান হওয়া উচিত। এখন এরমধ্যে দুটি জিনিষ আছে। একটা হচ্ছে, প্রগতির পথে যেতে হবে কাজেই সেখানে ডিরেকসান হচ্ছে, উৎপাদনমুখী বাজেট। এখন যদি এই হয় যে, খাদ্যে ঘাটতি রয়েছে সুতরাং খাদ্য চাই এবং তারজন্য আমরা এই টাকা খরচ করলে সঙ্গে সঙ্গে এত টন খাদ্য পাব বা কয়লা পাব ইত্যাদি তাহলে মানুষের যেখানে প্রয়োজন রয়েছে সেখানে এক্সট্রা এমারজেন্সী সিচুয়েসানে এটা করা যেতে পারে যেটা বিধানসভা গ্রহণ করতে পারে। এখন যেটা উনি বলেছেন এ্যাট দি এন্ড অব পেজ থ্রি, রেভিনিউ এক্সপেনডিচার ১৯২৮ এ্যান্ড ক্যাপিটাল এক্সপেনডিচার ৪৪৮ তাহলে ১৯ কোটি আর ক্যাপিটাল এক্সপেনডিচার ৪ কোটি—তাহলে রেভিনিউ এক্সপেনডিচার যেটা হচ্ছে গতানুগতিক খরচ, রাজস্ব খাতের গতানুগতিক খরচ যেটা এসটাবলিশমেন্ট ইত্যাদি রাখার জন্য সেখানেও ওঁরা পরিকল্পনা করতে পারলেন না যারজন্য ১৯ কোটি টাকা রেভিনিউ খাতে খরচ হয়ে যাবে, তাহলে এসটিমেট কোথায়—এসব কোন কিছুই নেই। কাজেই এটা যদি হিসাব করা যায় তাহলে ২২ পারসেন্ট মাত্র ক্যাপিটাল খাতে আর বাকিটা ৭৮ ভাগ হচ্ছে রেভিনিউ খাতে। রেভিনিউ খাতের এক্সপেনডিচার সেটাও ওঁরা প্লান করতে পারলেন না যারজন্য ওঁদের ১৯ কোটি টাকা রেভিনিউ খাতে আরো দরকার হচ্ছে যার বিশেষ কোন এক্সপ্লানেসান ওঁরা দিতে পারছেন না। এখন দুটি পয়েন্টের উপর আমি আবার বক্তব্য রাখবো। প্রথম পয়েন্ট, ওয়েষ্ট বেঙ্গল ফাইনানসিয়াল রুলস ওঁরা বরাবর ভ্যায়োলেট করতে আরম্ভ করেছেন। স্যার, আমি মাননীয় সদস্যদের সেইজন্য বলব, এই ওয়েষ্ট বেঙ্গল ফাইনানসিয়াল রুলস যেটা আছে সেটা আপনারা এ্যামেন্ড করে দিন এবং তা করে অতিরিক্ত ব্যয় করুন তাহলে বিধানসভা তা মেনে নেবে। কিন্তু এ্যামেন্ডমেন্টও করবেন না অথচ অতিরিক্ত ব্যয় বরাদ্দ করে যাবেন তা হয় না। এখন কতকগুলি খাত আছে যেমন কৃষিখাত। সেখানে সে ব্যাপারে ডিপ-টিউবওয়েলে খরচ করেছেন কিন্তু কি প্রডাকসান হয়েছে? গতবারে যেখানে ৫৫।৫৭ লক্ষ মেট্রিক টন খাদ্য পাওয়া গিয়েছিল এবারে নিজেরাই স্বীকার করেছেন সেটা কমে গিয়েছে এক্সট্রা প্রডাকসানের জন্য যে টাকা ওঁরা খরচ করলেন তাতে তো ইল্ড বিশেষ পাচ্ছি না। তাহলে বোঝা যাচ্ছে প্লান নিয়ে যে টাকাটা ওঁরা বেশী খরচ করেছেন এমারজেনসী হিসাবে সেটা জাষ্টিফায়েড ছিল না। তারপর, আমার বন্ধু সুব্রতবাবু বললেন যে, মেডিক্যাল খাতে খরচ হয়েছে। সেখানে হিসাবটা কি দেখালেন—অত্যন্ত ঔষধের দাম বেড়েছে। তাহলে কি

বুঝতে হবে গভর্ণমেন্টের কোন মার্কেট স্টাডি নেই? মার্কেট স্টাডি করে কেন সে সময় এই টাকাটা ধরা হল না? সেই সময় কেন মনে হল না, এই টাকায় ঔষধ হতে পারে না। কেন মার্কেট স্টাডি করে, কেন সেই সময়ে কলকাতা থেকে ধরা হলনা যে এত টাকার ঔষধে হ'তে পারে না। কেন মার্কেট স্টাডি করা হয়নি? তাহলে এনটার ফাইনান্স ডিপারর্টমেন্ট-এ তাদের যে মার্কেট স্টাডি থাকা উচিত ছিল যেভাবে জিনিষের দাম বাড়ছে তাতে এই টাকাতে হবে। এবং অতিরিক্ত মঞ্জুরী চাইতে গেলে ফাইনানসিয়াল রুলস ভ্যায়োলেট করতে হচ্ছে। সেজন্য এটা দেখা উচিৎ যে বাজেটিং এর সময়ে—কাল অবশ্য সেটা আসবে—এই মার্কেট স্টাডির প্রশ্নে আমাদের নজর থাকা উচিৎ। তারপর ইনডাস্ট্রিয়াল এ্যান্ড ইকোনমিক ডেভেলপমেন্ট-এর ক্ষেত্রে গ্রান্ট নং ২৬, পেজ ২০তে সেখানে আপনারা বলছেন, যে ইনডাস্ট্রিয়াল এ্যান্ড ইকোনমিক ডেভেলপমেন্ট-এর ক্ষেত্রে এ্যাসেনসিয়াল কমোডিটিজ সাপ্লাইজ কর্পোরেশন, এই কর্পোরেশন করার জন্য কি টাকা দরকার? এটা কি ইমারজেন্ট? নো। তাহলে কর্পোরেশন করে যদি আপনারা এ্যাসেনসিয়াল কমোডিটিজ সংগ্রহ করতে পারতেন, প্রকিওর করতে পারতেন, সাপ্লাই করতে পারতেন তাহলে বুঝতাম ইমিডিয়েটলি আমরা প্রকিওর করবো। ইমিডিয়েটলি সাপ্লাই করবো, আমরা মার্কেট কন্ট্রোল করবো, এটা যদি পারপাস হত, তাহলে বুঝতাম এটা একটা এমারজেন্সী এবং সে ক্ষেত্রে সমস্ত কিছু ভ্যায়োলেট করে টাকা খরচ করতেন তাহলে হত। কিন্তু তাত নয়। সেখানে কি বলছেন, যে কর্পোরেশান গড়ার জন্য আমাদের সেয়ার ক্যাপিটাল ইনভেষ্টমেন্ট হোয়াই দিস কর্পোরেশন কুড নট হ্যাব বিন ফরমড দিস ইয়ার? এই বাজেটে আপনারা করতে পারতেন তাহলে টাকাটা নন-প্রোডাকটিভ সেকটর-এ এসে থেকে গেল। সেজন্য আমার বক্তব্য হচ্ছে, এই কর্পোরেশন করা, করে সেই কর্পোরেশনকে চালু করে এ্যাসেনসিয়াল কমোডিটি কেনা এবং সরবরাহ করা, এটা আগে থেকে কেন মগজে এলনা! যারা এই কর্পোরেশন করতে যাচ্ছেন বা করতে চেয়েছিলেন তারা জানেন যে সামগ্রিক দৃষ্টিভঙ্গী, সমাজের গতি কোনদিকে যাচ্ছে। মার্কেটটা কোনদিকে যাচ্ছে, জিনিষপত্র কোনদিকে যাবে, ব্ল্যাক মানি কিভাবে অপারেট করছে, এটা মগজে থাকছে না। সেজন্য শেষকালে কিছু টাকা খরচ করে শেয়ার ক্যাপিটাল হিসাবে দিয়ে দিলেন। তারপর গ্রান্ট নং ৩৯, পেজ ৩৩-র যেখানে বলছেন, গ্রাচুইটি। গ্রাচুইটিতে একটা ফানডামেনটাল রাইটস অফ দি ওয়ার্কস এ্যান্ড দি এমপ্লয়িজ হয়ে গেছে। তাহলে এই যে ফানডামেনটাল রাইটস অফ দি ওয়ার্কাস এ্যান্ড দি এমপ্লয়িজ, এই যে বাউনডেন ডিউটি অফ দি ষ্টেট এটা বাজেট করবার সময় আমাদের মগজে থাকলো না। যারজন্য প্রচুর একটা এ্যামাউন্ট চেয়ে বসলাম যে এত টাকা আমার চাই। কেন হল' না? এটাতো আছে যে লোকে রিটায়ার করবে, রিটায়ারমেন্ট বেনিফিট, গ্রাচুইটি দরকার। তাহলে এগুলি কেন হ'লনা? এগুলি আমরা বাজেটের সময় কেন রাখছি না? গ্রাচুইটি কখন পায়? সেই গতানুগতিক-ভাবে ৮ বছর, ১০ বছর হয়ে গেল, গ্রাচুইটি ক্যালকুলেসান হ'লনা। তাড়াতাড়িতে কিভাবে হবে সেটাও জানা যায়না। এই রকম অনেক লোক আছে যাদের ৮ বছর, ১০ বছর হয়ে গেছে, এখনও তাদের গ্রাচুইটি কি হবে সেটা সেটেল হয়নি, এই রকম অনেক কেস আছে যেগুলি অডিট রিপোর্ট-এর মধ্যে পাওয়া যায়। তাহলে এই ধরণের ল্যাথার্জি অফ দি ডিপার্টমেন্ট এই জিনিষটা কি করে যাবে।

তারপর স্টেশনারি এবং প্রিনটিং-এর জন্য এখানে যা আছে; ছাপান ইত্যাদির ক্ষেত্রে যে ছাপাখানা আছে সেখানে দেখছি ওভারটাইম। হোয়াই ওভারটাইম? সেই ওভার-টাইম দেবার জন্য আমাদের অতিরিক্ত দিতে হচ্ছে তাহলে ওভারটাইম কেন হল? ভলিউম অফ ওয়ার্ক কি একদিনে রাস করে গেল! সে সম্পর্কে কোন এক্সপ্ল্যানেসান নেই। তাহলে ওখানে নিশ্চয়ই আছে যে প্রপার ম্যানিং ইন এমপ্লয়মেন্ট—এই ম্যানিং নেই। তাহলে ম্যানিং না থাকার জন্য কোয়ান্টাম অফ ওয়ার্ক টু বি ডান যেটা হচ্ছে, ওয়ারকিং ডেজ সেটা কি? সেটাও তাদের নেই। যারজন্য হঠাৎ দেখা যাচ্ছে ওভারটাইম পেমেন্ট করতে হচ্ছে। এই ওভারটাইমটা এ্যাকচুয়াল এ্যাসেসমেন্ট হ'ত তাহলে আজকে আন-এমপ্লয়মেন্ট-এর যে প্রশ্ন রয়েছে, সেই আন-এমপ্লয়মেন্ট প্রবলেমটাকে সলভ করার জন্য আমরা আরো এক্সট্রা লোককে নিয়োগ করতে পারতাম।

[4-35—4-45 p.m.]

সেইজন্য আজকে কতকগুলো খাতে যেভাবে ব্যয় হয়েছে এবং মূল ব্যয়টা যেখানে ২০ ভাগের বেশী হয়েছে সেখানে আজকে হাউজকে ভাবতে হবে। আমাদের যে সমস্ত নিয়ম আছে ফাইন্যানসিয়াল রুলস্, এই ফাইন্যানসিয়াল রুলস্ কেন বারবার ভায়লেট করা যাবে, এর জন্য কি করা উচিত, সেই বিষয়ে আমাদের ভাবা উচিত। এই বিষয়ে অনেক কিছু করা উচিত। তার মধ্যে হচ্ছে, এবারে বাজেট পদ্ধতি কিছুটা বদল করা হয়েছে বটে, সেই বাজেট পদ্ধতি বদলানোর সঙ্গে সঙ্গে কি হয়েছে, সেটাও ঠিক ভেবে চিন্তে করা হচ্ছে না, সেটা হচ্ছে প্রপার প্ল্যান এস্টিমেট করা হচ্ছে না। যার ফলে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রশ্ন আসছে। যেখানে ২০ পারসেন্ট ব্যয় বরাদ্দ অতিরিক্ত হয়, এটা একটা স্টেটের পক্ষে এ্যাবনর্মাল। দু নং হচ্ছে প্রডাকটিভ না করে নন-প্রডাকটিভ সেকটারে বেশী খরচ করা হচ্ছে। যেটা আগে থেকে ধরা উচিত ছিল। এই দুটো কারণের জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ মঞ্জুর করা যাচ্ছে না।

**Shri Subrata Mukherjee (Katwa) :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শুনছি যে বিগত কয়েকদিন আগে যে মন্ত্রীসভার বৈঠক হয়েছে, সেই মন্ত্রীসভার বৈঠকে কাটোয়া মহকুমা হাসপাতালে কয়েকটি শয্যা সংখ্যা নাকি বাড়ানো হয়েছে, এটা আমার শোনা খবর। বহুদিন কাটোয়া মহকুমা হাসপাতালে শয্যা সংখ্যা বাড়ানোর জন্য আমি একটা আবেদন করেছিলাম জনপ্রতিনিধি হিসাবে। এই অতিরিক্ত যে ব্যয় বরাদ্দ যখন আলোচিত হচ্ছে, আমার সংবাদটা যদি সত্য হয়, এখানে আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আছেন, তিনি যদি বলেন এই বিষয়ে কিছু—তাহলে যাঁরা বলছেন যে টাকা খরচ হচ্ছে কাজ হচ্ছে না তাহলে একটা সমুচিত জ্ঞান লাভ করে যেতে পারবেন।

**Dr. Zainal Abedin :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সাপ্লিমেন্টারী ব্যয় বরাদ্দ দাবীতে মোর্চার অন্যতম শরিক সি,পি,আই, বন্ধুবর হরশঙ্করবাবু তাঁর কিছু বক্তব্য রেখেছেন। বিশেষ করে রিলিফ খাতে উনি ভীষণ আপত্তি করেছেন অনেকক্ষণ ধরে। বন্ধুবর বোধ হয় স্মরণ রাখতে পারেন যে পশ্চিমবাংলার অভিজ্ঞতা আছে, সি,পি,আই, এখানে শাসন ক্ষমতায় মন্ত্রীসভার শরীক হিসাবে একবার নয়, দুবার আসীন ছিলেন এবং আমি দুটো গ্রান্ট আপনাকে ওয়েস্ট বেঙ্গল রেজিসলেটিভ এ্যাসেম্বলি ৪৮ সেশন মার্চ ১৯৬৯ ডিমান্ড নং ২৫ মেজর হেড 34—Co-operation : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of rupees 10 Lakhs 75 thousand be granted for expenditure under Grant No. 25, Major Head : 34—Co-operation during the current year.

শ্রীমতি রেণু চক্রবর্তী নিশ্চয়ই হরশঙ্করবাবুকে চেনেন।

Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13 crores 68 lakhs 99 thousand be granted for expenditure under Grant No. 38, Major Head : 68—Famine Relief during the current year.

হরশঙ্করবাবু তো নিশ্চয়ই জানেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের হরশঙ্করবাবুর জানা আছে, ১৯৬৮।৬৯।৭০-এর সম্বন্ধে ওরা বলবেন, এটা আমাদের করা ছিল না। রিলিফে উনি আপত্তি করেছেন, ওদের সময় ১৩ কোটি ৬৮ লক্ষ টাকা হয়েছে তাহলে কত পারসেন্ট হলো? ১৯৬৯-৭০ সালে ঐ টাকা ব্যয় হয়েছে। টোটাল সাপ্লিমেন্টারী বাজেটে, আজকে যে গ্রান্ট আমরা মুভ করেছি সেটা হচ্ছে ৪৩ কোটি টাকা, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা আমরা চেয়েছি। আর একটা বই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে চেয়েছিলাম, কিন্তু আপনার কাছে পেলাম না, যাক-গে, হরশঙ্করবাবু আমাদের বন্ধু, তাঁকে লজ্জা দিয়ে লাভ নেই। কিন্তু একটু দুঃখ লাগল যে উনি সরাসরি বিরোধিতা করলেন বলে। এদের রূপ আপনি

জানেন গড়ের মাঠে ৯ বাম, বিধানসভার দরজায় কংগ্রেস পক্ষ, বিধানসভায় এদের নেতা নিরপেক্ষ, এরা বিরোধী পক্ষ। এদের রূপ চার বার পাল্টায়, এদের সঙ্গে তর্ক করা বৃথা। সি,পি,আই,-এর কথাতো বলতে আসিনি, আমরা চাই দেশের মানুষের ভাল করতে এবং আমরা এসেছি দেশের মানুষের ভাল করার জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৬৭ সালের পর আপ-টু ১৯৭১ সাল এখানে এক অসভ্য বর্বর সরকার আসীন ছিল এবং বন্ধুবর হরশঙ্কর ভট্টাচার্য মহাশয়ের দলও তাতে হাত লাগিয়েছিলেন এই অসভ্যতা বাড়াবার জন্য। আমরা দেখেছি যে ওদের সময় প্র্যাকটিক্যালি কোন কাজ হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে খাদ্য দ্রব্যের দাম সবচেয়ে বেড়েছে, মানুষ সঙ্কটে পড়েছে আমরা জানি। এগ্রো ইন্ডাষ্ট্রিস কর্পোরেশন তৈরী হয়েছিল ১৯৬৮ সালে, তখন এগ্রো ইন্ডাষ্ট্রিস কর্পোরেশন ২ কোটি টাকার সেয়ার ক্যাপিটাল নিয়ে কাজ সুরু করেছিল, আর এর এন্টায়ার টাকা পাম্প সেটের জন্য দিয়ে দেওয়া হলো। আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, কাদের দেওয়া হলো, তাদের ঠিকানা পর্য্যন্ত নেই, কারণ সেখানে সি,পি,আই, বন্ধুরা যাদের রেকমেন্ড করবেন, যাদের আরো ১৪ দল রেকমেন্ড করবে তাদের, নাই বা থাকল তাদের নাম-ঠিকানা। ফলে তারা সরকারের এর গুরুতর ক্ষতি করেছিলেন। কৃষি উন্নয়ন বাড়াবার জন্য সমস্ত বড় হাতিয়ার হিসাবে বিবেচনা করে ওয়েষ্ট বেঙ্গল এগ্রো-ইন্ডাষ্ট্রি কর্পোরেশন ৪৯ পারসেন্ট সেন্ট্রাল গভর্ণমেন্ট এবং ৫১ পারসেন্ট ষ্টেটট গভর্ণমেন্ট'কে দিয়ে ১০০ পারসেন্টই পাবলিক সেকটরে করা হচ্ছে। আর ওদের সময় মানুষকে পাম্প সেট দিয়ে দেবার জন্য ১ কোটি ৩২ লক্ষ টাকা ডিউ হয়েছিল এবং ৩০ লক্ষ টাকা আদায় হয়নি, এটা অস্বীকার করতে পারেন কি? আজকে পাবলিক সেকটরে নিয়ে কথা বলছেন। আজকে সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকার দেশবাসীর সামনে প্রতিশ্রুতি দিয়ে এসেছেন তাদের জীবন ধারনের ন্যূনতম দাবীগুলি পূরণ করবার। আজকে তাই বিভিন্ন ক্ষেত্রের মধ্যে বহু কর্মযজ্ঞ সুরু হয়েছে, জগন্নাথের রথ চলা সুরু হয়েছে। এই দেখে আজকে যদি ওরা হতাশ হয়ে যায় ভবিষ্যতের কথা ভেবে তাহলে আমরা দুঃখিত, সমবেদনা জানাতে পারি, কিন্তু তাতে রথ থামবে না। আজকে এই পরিস্থিতির জন্য উন্নয়ন খাতে, জনস্বার্থে যে অর্থের প্রয়োজন তা নিশ্চয়ই আমরা নেব। এরজন্য আমাদের যে রিসোর্স আছে সেই রিসোর্স কালেক্ট করতে যে সমস্ত ইনফ্লুয়েন্সিং ফ্যাক্টর আছে সেই ইনফ্লুয়েন্সিং ফ্যাক্টরের আজকে অবশ্যই দরকার। রিলিফ খাতের কথা বলেছেন, আজকে দেশে যদি অপরিহার্য খরা দেখা দেয়, বন্যা দেখা দেয় কংগ্রেস সরকার নীরব থাকতে পারে না, কংগ্রেস সেবা করতে জানে ঘর জ্বালাতে জানে না।

[4-45—4-55 p.m.]

আজ তাই অন্য খাতের সঙ্গে রিলিফ খাতের আমাদের প্রয়োজন হয়েছে। আজ মানুষের ত্রাণে আমরা হাত দিয়েছি। কিন্তু এতে ওঁরা যদি অসন্তুষ্ট হন তাহলে আমরা নাচার। আজ আমাদের কৃষি ও শিল্প এই দুটিকে পাশাপাশি নিয়ে যেতে হবে। এক কথায় যদি কেউ জিজ্ঞাসা করে ভারতবাষীর জীবিকা কি তাহলে আমরা বলব কৃষি। অবশ্য এর সঙ্গে কুটির শিল্প বলতে পারলে ভাল হোত। ওঁদের আসলে কি হয়েছে? চতুর্থ পরিকল্পনার খসড়া আপনারা রচনা করেননি! আজ আপনারা শিল্পের জন্য চোখের জল ফেলছেন? এই গুরুত্বপূর্ণ সেকটর দুটোর উপরে আপনারা কোন হাত দেননি। সেজন্য আমাদের কৃষি নির্ভরশীল দেশে সেচখাতে ব্যয় করতে হবে। ওঁরা যেখানে ৩ হাজার গ্রাম করতে পারেননি, সেখানে আমরা ১০ হাজার গ্রামের বিদ্যুৎ দেবার সংকল্প নিয়েছি। সেজন্যই প্রত্যেকটি খাতে ব্যয় বরাদ্দ বৃদ্ধি করতে হয়েছে। আমাদের মত দরিদ্র মানুষের দেশে মানুষের বাঁচার জন্য ন্যূনতম যার যা প্রয়োজন তা দিতে হবে। এই দেবার একটা মাত্র রাস্তা হচ্ছে প্লান। সেজন্য সেন্ট্রাল প্যাটার্নে আমরাই প্রথম পরিকল্পনা কমিশন এখানে করলাম। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কোথায় ষ্টেটট প্ল্যানিং বোর্ড হয়েছে তা জানতে চাই? কেরালায় আছে কিনা জানি না। আজ এক শ্রেণীর মানুষ আছে যারা পরশ্রীকাতর। দেশের যে ভাল হচ্ছে এটা তাঁরা সহ্য করতে পারছেন না। সাত্তার সাহেব সেদিন দজ্জাল বৌয়ের কথা বলেছিলেন। আমি আর বেশী কিছু ওঁদের সম্বন্ধে বলতে চাই না। কিন্তু

ওঁরা মনে করেন আমাদের ভাগ্যে যখন সুখ হলনা, তখন ওঁদের কেন হবে এটাই ওঁদের চিন্তাধারা। মুখ্যমন্ত্রী চিন্তা করেছেন আমাদের মত দরিদ্র দেশে উন্নয়ন যদি করতে হয় তাহলে পরিকল্পনা নিয়ে উন্নয়ন করতে হবে। আমাদের অর্থনীতিতে দোষ হচ্ছে ডিসট্রিবিউসান-এর। প্ল্যান এবং প্রোজেক্ট দিয়ে কিভাবে পরিকল্পনা মাফিক ডিসট্রিবিউসানকে ভাল করা যায় সেজন্যই আমাদের পরিকল্পনা পর্ষদ গঠন। আজ যদি দেশের মানুষের জন্য এত দরদ তাহলে এখানে বাধা দিচ্ছেন কেন? আজ বিধানসভায় ঢুকে যেসব কথা বলছেন, বাহিরে সেসব কথা বলেননি কেন? আমরা রাজ্য পরিকল্পনা পর্ষদ, ডিষ্ট্রিকটে ও প্ল্যানিং বোর্ড এবং ব্লক লেভেল-এ ব্লক ডেভেলপমেন্ট কমিটি করেছি। আমরা দুইভাবে পৌঁছাতে চাই, একটা বাই প্ল্যান পলিসি, আর একটা বাই ইমপ্লিমেনটেসান। আজ প্ল্যান পলিসি-র জন্য মুখ্যমন্ত্রী ষ্টেট প্ল্যানিং বোর্ড এবং ডিষ্ট্রিক্ট প্ল্যানিং বোর্ড করেছেন। ওঁদের আফশোষ ওঁদের কাউকে কেন নেওয়া হয়নি। আমি বলব উনি না নিয়ে ঠিকই করেছেন। কারণ যেখানে ওঁরা যাবেন সেখানেই ওঁরা সমস্ত বানচাল করে দিতেন

আজকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন এতে সেই দৃষ্টিভঙ্গী সেই প্রসপারিটি আছে কিনা, আজকে দেশের সাধারণ গরীব মানুষের কাছে সরকারী রিসোর্স পৌঁছে দেওয়ার একটা সংকল্প আছে কিনা, একটা সুদৃঢ় মতবাদ আছে কিনা সেটা বিচার করবেন হরশঙ্করবাবু। আমরা জানি কিছু কট্টর সি,পি,আই, আছেন যাঁরা এই মোর্চা ভেঙ্গে দিয়ে এই সরকারকে আঘাত করতে চান। তাঁদের সম্বন্ধে আপনারা সতর্ক থাকবেন এই আশা আমরা করব। আপনাদের সবাইকে আমরা এক করে দেখতে চাই না, আমরা জানি আপনাদের দলের মধ্যে বিরাট মত পার্থক্য আছে। আপনাদের একটা দল এই সরকারকে আঘাত করে নয় বামের দিকে মুখ ঘুরিয়ে আছে, আপনারা সেই দলের নন। এই প্রগতিশীল সরকার যে প্রগতিশীল পরিকল্পনা নিয়েছেন তার সঙ্গে শরিক হয়ে তাকে বাস্তবে রূপায়িত করার চেষ্টা করুন। যদি এই সরকারে না আসতেন তাহলে এই কথা বলা সাজত যে সাপ্লিমেন্টারী বাজেটের প্রয়োজন হয় না। সাপ্লিমেন্টারী বাজেট দু'দুবার পরীক্ষা করেছেন, এই সংবিধানের আনুগত্য নিয়ে এখানে সরকার পরিচালনা করেছেন। আপনারা যেটা ইন-এভিটেবল, এ্যাভয়েড করতে পারেননি সেখানে আপনারা কেন অপরকে আঘাত করতে আসছেন। আজকে শক্ত মজবুত হয়ে সমর্থন করুন। হরশঙ্করবাবু বিদ্বান পণ্ডিত মানুষ, তাঁর প্রতি আমার শ্রদ্ধা আছে, আমাদের দলের অনেকের শ্রদ্ধা আছে, আমরা তাঁর কাছে গঠনমূলক সমালোচনা চাইব। উনি বারবার বলেছেন বাজেটের দৃষ্টিভঙ্গী পরিবর্তন করতে হবে। আমরা তাঁর কাছে দাবী করব আপনি আসুন, বসুন, পরামর্শ দিন, আমরা তো দরজা ক্লোজ করে রাখিনি। আমরা কয়টা চিঠি পেলাম আপনার কাছ থেকে? কাজেই আমি মনে করি আমাদের দেশে আজকে যে সারপ্লাস পপুলেসান রয়েছে, তার যে মেন ল্যান্ড রেসিও আছে সেটাকে যদি রিভার্স করতে হয় তাহলে আমাদের অলটারনেটিভ জীবিকা অকুপেশানের ব্যবস্থা করতে হবে। আপনি শিক্ষাখাতে খরচ বাড়েনি বলে আনন্দ প্রকাশ করেছেন, সেজন্য আমি দুঃখিত। আজকে শিক্ষার আমূল পরিবর্তন প্রয়োজন। আজকে জব ওরিয়েন্টেড এডুকেশান দিয়ে এই সারপ্লাস পপুলেসানকে যদি এক একটা জায়গায় ট্রেনিং এবং এমপ্লয়মেন্ট দিতে না পারি তাহলে আপনারাও নিরাপদে থাকতে পারবেন না, যে নামাবলী গায়ে দিন না কেন, আমরাও নিরাপদে থাকতে পারব না, দেশ নিরাপদে থাকতে পারে না। আজকে এডুকেশানে নামমাত্র খরচ হচ্ছে বলে খুব দুঃখ বোধ করছি। যে দেশে ২৭ বছরে ১০০ জনের মধ্যে ৬৭ জন মানুষ অক্ষরজ্ঞান হীন সেখানে এডুকেশান বাজেট বাড়ান হল না বলে হরশঙ্করবাবু আনন্দ প্রকাশ করতে পারেন, কিন্তু আমরা দুঃখিত। সেজন্য এবারে দেখেছেন আমরা ১০০ কোটি টাকার উপর শিক্ষাখাতে রেখেছি। নিরক্ষরতা আছে বলে আমরা সরাসরি আক্রমণ করতে চাই এবং এটাই প্রথম কাজ হওয়া উচিত। আমার আগের একটা বক্তৃতায় বলেছিলাম উৎপাদন বৃদ্ধি, ইন্ডাষ্ট্রিতে শান্তি এবং শিক্ষার প্রসারতা ছাড়া কোন দেশের উন্নয়ন সম্ভব নয়। হরশঙ্করবাবু তাঁর একটা বক্তৃতায় বলেছিলেন একটা উন্নয়নশীল দেশে প্রি-রিকুইজিট খাদ্য মূল্যের নিয়ন্ত্রন রাখতে হবে, সেকথা ঠিক। কিন্তু এগুলি রাখা যাবে কি করে? আজকে বিভিন্ন যে গ্রান্টের দাবী করলাম সেগুলি বায়ের সুসম ব্যবস্থা

করতে হবে। আজকে একথা ঠিক যে আমাদের ব্যয়ের মেসিনারী আরো এফেক্টিভ হওয়া উচিত, আরো ডিসেন্ট্রালাইজ করা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি ন্যাশান্যাল এক্সটেনসান সার্ভিস, কমিউনিটি ডেভেলপমেন্ট এ্যান্ড ন্যাশান্যাল এক্সটেনসান সার্ভিস দেখেছেন অনেকাংশে সাফল্য লাভ করতে পারেনি। ভারতবর্ষের অন্যান্য জায়গায় যদি সাফল্য ভাল করতে পারে পঞ্চায়েত রাজ তাহলে আমাদের এখানে কেন সাফল্য লাভ করতে পারেনি তারজন্য কোন একটা সময়ে আইন আনতে হয়েছিল, সেই আইনটা পুরাপুরি কার্যকরী হয়নি। আমরা একটা নতুন আইন প্রণয়ন করেছি ডিসেন্ট্রালাইজ করার জন্য প্রশাসনিক ব্যবস্থাকে আমরা সেটা এখনও পুরাপুরি চালাতে পারিনি।

[4-55 – 5-05 p.m.]

আজকে এগুলির ইমপ্লিমেনটেসন প্রয়োজন কাজেই তারজন্য যদি সুব্রত মুখার্জী অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী আনেন তাহলে হরশঙ্করবাবু কি করে সেটাকে আঘাত করছেন সেটা আমার মাথায় ঢুকছে না। আমার মনে হয় নিছক বিরোধিতা করবেন বলেই এটা করছেন। তারপর, কো-অপারেসনের কথা বলেছেন। এই মেসিন্যারিটার একদিকে পাবলিক সেকটর এবং অন্যদিকে প্রাইভেট সেকটর। আজকে থার্ড ফোর্স যদি কো-অপারেটিভ সেক্টরের দায়িত্ব নিত তাহলে দেশ এগিয়ে যেত, অন্তত ইনকামটা ডিসপার্সল হোত। হরশঙ্করবাবুদের দল কো-অপারেটিভ দপ্তর নিয়ে জাঁকিয়ে বসেছিলেন ১৯৬৭ এবং ১৯৬৯ সালে। সাত্তার সাহেব এক সময় বলেছিলেন, ওঁরা সমবায়কে অর্ধমৃত করে রেখেছিলেন এবং আজকে তাকে নার্সিং করে জাগিয়ে তুলতে হচ্ছে। এই দেশে রিজার্ভ ব্যাংকের স্টাডি টিমের হিসেব অনুসারে সর্ট টার্ম লোন ৭৮ কোটি টাকা প্রয়োজন। কিন্তু সেখানে যদি সাত কোটি টাকা ক্রেডিট হয় তাহলে কি করে উৎপাদন হবে সেটা আমাকে আপনারা বলুন। গভর্ণমেন্টের রিসোর্সেস নেই, এগ্রিকালচার ডিপার্টমেন্ট ফাইন্যান্স করতে পারেনি, ব্যাংকগুলি ন্যাসনালাইজেসন হবার পরও কনজারভেটিভনেস দূর করতে পারা যায়নি, ডেভলপমেন্ট ওরিএনটেড হতে পারেনি--শুধুমাত্র সিকিউরিটি ওরিএনটেড হয়েছে। আপনাদের হাতে হাতিয়ার ছিল কিন্তু সেগুলি আপনারা ভোঁতা করেছেন। একটা কথা চালু আছে, ভল্লুকের হাতে খন্তা থাকলে তার ব্যবহার হয় না। তাহলে আপনারা কি সেটা আপনাদের আমি জিজ্ঞাসা করছি? মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমরা চাচ্ছি কো-অপারেসন সেক্টর গ্রাজুয়ালি একটা সাবস্ট্যানসিয়াল ইকনমিক পোর্সন কন্ট্রোল করুক। কিন্তু অসুবিধা হচ্ছে আমরা সেটা পাচ্ছি কোথায়? আপনারাই বলুন, আপনারা কতখানি এ্যাসোসিয়েটেড হতে পেরেছেন এই মুভমেন্টকে এগিয়ে নেবার জন্য? আপনারা বলুন, এই কো-অপারেটিভের জন্য আপনারা কি চেষ্টা করেছেন? আজকে যদি চারা না লাগাই তাহলে কি করে ফল পাব? আপনারা কো-অপারেটিভ মুভমেন্টকে ব্যাহত করেছেন পরিকল্পিত উপায়ে। আপনারা যে তত্ত্বে বিশ্বাস করেন তার সঙ্গে কো-অপারেটিভের মৌলিক প্রভেদ থাকার কথা নয়। কিন্তু আপনারা বোধ হয় এখানে অপভ্রংশ পেয়েছেন এবং তারজন্য আপনারাই প্রথম এই কো-অপারেটিভকে আঘাত করেছেন, এখানে কো-অপারেটিভ মুভমেন্ট পিছিয়ে দিয়েছেন। আমরা গতবার ১০০ পারসেন্ট বাড়াতে পেরেছিলাম স্বল্প মেয়াদী ঋণ। আমি ন্যাসনাল ফোরামে বলেছি এবারে হানড্রেড পারসেন্ট বাড়িয়েছি। আমাকে সিন্ধে সাহেব পিঠ চাপড়ে বলেছিলেন, কত দিয়েছ? আমি বললাম ৪ কোটি থেকে ৮ কোটি টাকা। তিনি বললেন, আমার জেলায় আমি ২৫ কোটি টাকা দিয়েছি। একথা শুনে লজ্জায় আমার মুখ লাল হয়ে গেল। আজকে আইনে কোন বাধা নেই। নূতন কমপ্রিহেনসিভ কো-অপারেটিভ এ্যাক্ট হয়েছে কিন্তু দুঃখের বিষয় তাতে আপনারা হাত লাগাচ্ছেন না। যদিও বা হাত লাগিয়েছেন সেটা আপনারা উল্টো দিকে লাগিয়েছেন। সাত্তার সাহেবের ভাষায় বলছি, জামা পরেছেন উল্টো দিকে কাজেই কতটা এগুচ্ছেন সেটা বুঝতে পারছি না। আপনারা যা করেছেন তাতে আপনারা আঘাতটা ভাইটাল সেক্টর অব দি ইকনমিতে দিয়েছেন। চতুর্থ পরিকল্পনায় তাঁর শিল্পের ব্যাপারে একটা কাট মোসান দেখলাম যে তাদের সমস্যা সমাধানে আমরা ব্যর্থ হয়েছি। আপনারা জানেন পশ্চিমবাংলা

সুতো এবং তুলোর জন্য নির্ভর করে তামিলনাড়ু, মহারাষ্ট্র এবং গুজরাটের উপরে। আপনারা চতুর্থ পরিকল্পনা রচয়িতা, আমি জিজ্ঞাসা করছি কেন চতুর্থ পরিকল্পনায় দুবার প্ল্যান্ড হলিডে ছিল? কেন সেই সময় পরিকল্পনা করেননি? এই রাজ্যকে সুতোয় স্বয়ং-সম্পূর্ণ না করলে আমরা এখানকার তাঁতীদের সমস্যা মিটাতে পারব না। তাঁতীদের বেসরকারী সংখ্যা ছিল দু-লক্ষ কিন্তু আমাদের হিসাবে গতবার পর্যন্ত এর সংখ্যা হল এক লক্ষ ষাট হাজার। আমরা জানি এটা একটা বিরাট ইকনমিক সেক্টার এবং একথাও জানি যে সুতোর উপর যদি নিয়ন্ত্রন না রাখি তাহলে তাঁতীদের সুতো দেওয়া যাবে না। কিন্তু আপনারা যে পরিকল্পনা রচনা করেছিলেন তার খসড়ায় কেন একথা বলেননি যে এখানে পাঁচটি স্পিনিং মিল দরকার, কো-অপারেটিভ সেক্টারে মিল স্পনসর্ড করতে হবে। আমরা চাচ্ছি যে পাবলিক সেক্টারকে নিশ্চয়ই এক্সপ্যান্ড করতে হবে, কো-অপারেটিভ সেক্টারকে নিশ্চয়ই রি-ইনস্টেটমেন্ট করতে হবে। তা না হলে আমরা লক্ষ্য করেছি গণতান্ত্রিক সমাজবাদ-সোসালিজিম এখানে আসবে না। সেই জন্যই বলছি, আপনারা এখানে ষড়যন্ত্র করবেন না। আমি সত্যবাবুকে ধন্যবাদ জানাই, তিনি যা বলেছেন তাতে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার উপরে বক্তব্য রাখবেন। তিনি বিভিন্ন গ্রান্টের উপর বা বিভিন্ন ডিপার্টমেন্ট সম্বন্ধে যা মুভ করেছেন বিনা দ্বিধায় এই হাউসের সকল মাননীয় সদস্য তা অনুমোদন করে দেবেন এটা আশা করেই আমি আমার বক্তব্য শেষ করছি। থ্যাংক ইউ, স্যার।

**Shri Sankar Ghose :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসের কাছে প্রস্তাব রেখেছি যে, ৪৩ কোটি টাকা যেটা আমরা উন্নয়নের জন্য খরচ করেছি সেটা এই হাউস অনুমোদন করুন। আমার আশা ছিল এই বিষয়ে কোন বিতর্ক হবে না এবং সবাই এটা সমর্থন করবেন। আমরা দেশের উন্নয়নের জন্য অতিরিক্ত ৪৩ কোটি টাকা খরচ করতে পেরেছি। মাননীয় সদস্য শিব শঙ্কর ব্যানার্জী, দেদার বক্স, গোপাল মন্ডল, ইদ্রিস আলি, কৃষ্ণপদ রায়, কাশীনাথ মিশ্র, সুব্রত মুখার্জী (কাটোয়া), মনোরঞ্জন প্রামানিক, নরেশ চাকী এবং বন্ধুবর জয়নাল আবেদিন সবাই এই দৃষ্টিভঙ্গী নিয়ে এটা দেখেছেন যে আমরা অধিক খরচ করেছি কেন না আমাদের সম্পদ ছিল। উন্নয়নের জন্য আমরা খরচ করেছি। তবে এই বিষয়ে আমাদের আর, এস, পি'র বন্ধুরা যদিও তাঁদের কাটমোশান ছিল কিন্তু তাঁরা জানেন যে এই ৪৩ কোটি টাকা উন্নয়নের জন্য খরচ যা আমরা করেছি তাতে বাধা দেওয়া যায় না। এঁরা শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছেন। তবে কয়েকটা প্রশ্ন উঠেছে যে কি করে আমরা ৪৩ কোটি টাকা বেশী খরচ করলাম এটা ফাইনানসিয়াল রুলসে পারমিটেড কিনা এবং লেজিসলেটিভ রুলসে এটা পারমিটেড কিনা। মাননীয় অশ্বিনীবাবু বলেছেন এই ফাইনানসিয়াল রুলসের কথা, লেজিসলেটিভ স্যাংসানের কথা। ফ্লাডে আমরা খরচ করেছি ৪ কোটি ৪৭ লক্ষ টাকা, এটাতে আপত্তি উঠেছে। কেন আমরা এই টাকা খরচ করেছি সে প্রশ্ন উঠেছে। এখন ফ্লাড কোন ফাইনানসিয়াল রুলস মেনে চলে না। ফাইনানসিয়াল রুলস কিম্বা লেজিসলেটিভ স্যাংসান এই সমস্ত জেনে বা নোটিশ দিয়ে ফ্লাড আসেনি। এই ফ্লাডের মোকাবিলা করার জন্য আগে এ্যাসেম্বলী হোক, যদি এ্যাসেম্বলী পাশ করে তবে কাজ হবে তা নাহলে নয় এভাবে ফ্লাড আসে না ক্যাবিনেটের কোন এক্তিয়ার নেই বা অর্থমন্ত্রীর কোন এক্তিয়ার এখানে নেই, ফ্লাড এসব নীতি মানে না। সুতরাং ফ্লাড এসেছিল এবং তার মোকাবিলা আমরা করেছি। আমরা যখন বাজেট করেছিলাম তখন মেদিনীপুর জেলাতে কিম্বা হুগলী জেলাতে বন্যা আসবে এটা জানতাম না তাই বাজেটে ধরিনি। তারপর বন্যা এসেছিল এবং আসার পরে আমাদের কর্তব্য ছিল জনসাধারণের কাছে ফ্লাড রিলিফ পৌঁছে দেওয়া। সেই ফ্লাড রিলিফ আমরা পৌঁছে দিয়েছি—৪ কোটি ৪৭ লক্ষ টাকা আমরা খরচ করেছি। এটাতে জোরদার আপত্তি উঠেছে যে কেন আমরা এ্যাসেম্বলীর অনুমতি না নিয়ে আমরা খরচ করেছি। আমরা বলছি, ফ্লাড যদি আসে তাহলে জনসাধারণের ত্রাণের জন্য টাকা আমরা অতীতেও খরচ করেছি এবং ভবিষ্যতেও করবো। এটা জনসাধারণের স্বার্থে আমাদের করতে হবে। আর এই যে টাকাটা আমরা খরচ করেছি এটা সাপলিমেন্টারি গ্রান্টে আমরা দেখিয়েছি।

সেখানে ২৫ পাতায় লেখা আছে

The additional provision is required for meeting expenditure on repair to flood protection works, embankments etc. during the current year.

[5-05—5-15 p.m.]

তারপরের লাইনটি আরো গুরুত্বপূর্ণ

equivalent amount of Central loan assistance willl be available from the Government of India.

এর টাকা আমাদের নয় আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই ৪।। কোটি টাকা অতিরিক্ত এনেছি। এখন আমাদের বলা হচ্ছে যে কেন আমরা এই টাকা এনেছি, কেন আমরা এই টাকা খরচ করেছি। আর একটা দিকে আপত্তি করা হয়েছে তাতে বলা হয়েছে প্রথমেই যে ৫ কোটি টাকার বেশী আমরা খরচ করেছি রিলিফে এই টাকা আমরা কেন খরচ করেছি। এই রিলিফে, আমাদের ৩২ পাতাতে এই সাপ্লিমেন্টারি বাজেটে লেখা আছে যে ৫ কোটি ৩৭ লক্ষ টাকা আমরা খরচ করেছি এবং এক্সপ্লানেটোরি মেমোরান্ডামে দেওয়া আছে

Additional provisions are required for meeting the cost of large-scale relief operation necessitated by heavy flood in 6 West Bengal districts, namely Midnapur Hooghly, Howrah, Burdwan, Bankura and Murshidabad, during the year.

তাহলে এখানে ফাইনানসিয়াল রুলস্ কি করে আসে যে ফ্লাড আসার পরে আমরা ফাইনানসিয়াল রুলস্ ভায়োলেট করেছি এই ফ্লাড রিলিফ দেবার জন্য। একথা আসতেই পারেনা কারণ ডেভালপমেন্ট রুলস্ ফাইনানসিয়াল রুলস্-এর অনেক উর্দ্ধে, রিলিফের রুলস্ ফাইনানসিয়াল রুলস্-এর অনেক উর্দ্ধে এবং ফাইনানসিয়াল রুলস্-এ একথা বলেনা যে ডেভালপমেন্ট আটকে থাকবে, রিলিফ আটকে থাকবে, অরিজিনাল বাজেটে যদি একথা না থাকে ভবিষ্যতে সরকার এটা করতে পারবে না। ফাইনানশিয়াল রুলস্এ একথা বলেনা যে আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৪।। কোটি টাকা এই ফ্লাড রিলিফ ওয়ার্কের জন্য আমরা আনতে পারবো না, তারজন্য লেজিসলেচার ডাকতে হবে কিম্বা নূতন গ্রান্ট পাশ করতে হবে; এটা না পাশ করা পর্যন্ত আনতে পারবো না। ফাইনানশিয়াল রুলস্-এ একথা বলেনা যে রিলিফের জন্য আমরা ৫।। কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আনতে পারবো না। সুতরাং যখন বাজেট হয়েছিল, এই যে আপত্তিটা উঠেছে যে বাজেটে কেন এই টাকা ধরা ছিলনা, বাজেটে যেখানে বন্যা আসবে, খরা আসবে এই সমস্তর জন্য স্বাভাবিক একটা টাকা ধরা থাকতে পারে কিন্তু অতিরিক্ত টাকা অবস্থা অনুযায়ী সেটা খরচ করতে হবে। রিভাইসড বাজেট আসবে, অতিরিক্ত খরচ হবে এইটাই নিয়ম, বরাবরই তাই হয়ে আসছে। আমরা এই যে সাপ্লিমেন্টারি গ্রান্ট এনেছি; এই সাপ্লিমেন্টারি গ্রান্ট আমরা এনেছি ২২৩ কোটী টাকার জন্য। এই ২২৩ কোটি টাকার ভিতরে ১৯০ কোটি টাকা হচ্ছে চার্জড এক্সপেনডিচার, এটা এ্যাসেম্বলীতে ভোট হবেনা অমনি এই এক্সপেনডিচারটা সরকার দিয়ে দেবে। ভোট যেটা হবে এ্যাসেম্বলীতে যেটার জন্য আমরা এখানে এনেছি, সেটা হচ্ছে ১৯০ কোটি টাকা বাদ দিয়ে ৪৩ কোটি টাকা। আর এই ১৯০ কোটি টাকা যেটা চার্জড এক্সপেনডিচার তার ভিতরে ১৫৪ কোটি টাকা হচ্ছে টেমপোরারি ওয়েজ এ্যান্ড মিন্স এ্যাডভান্স যেগুলি আমরা রিজার্ভ ব্যাঙ্ক থেকে নিই পূজার সময় একসময়ে দু'মাসের মাইনে দিতে হয়, পূজার সময় পূজা এ্যাডভান্স দিতে হয়; তখন অনেক বেশী খরচ হয়ে যায়; তখন রিজার্ভ ব্যাঙ্ক থেকে আমরা টাকা তুলে নিই আবার পূজার পরে আদায়টা হয়; যা কিছু কর আদায় পূজার সময় মানুষ দেয়না পরে দেয়, তখন আবার টাকাটা শোধ হয়ে আসে। এটা বরাবরই হয়ে আসছে, ১৫৪ কোটি টাকা এটা হচ্ছে টেমপোরারি ওয়েজ এ্যান্ড মিন্স এ্যাডভান্স এবং এই টাকা আমরা নিয়েছিলাম এই টাকা আমরা শোধ দিয়ে দিয়েছি, এর এক পয়সা এখন আউষ্ট্যান্ডিং নেই। সুতরাং এখন নিল হয়ে গিয়েছে তবে এ্যাকাউন্টিং-এর খাতিরে এটা রাখতে হয়। সুতরাং এই যে ২২৩ কোটি টাকা আমরা চাচ্ছি তার ভিতর ১৫৪ কোটি টাকা সেটা কেবল এ্যাকাউন্টিং-এর পারপাসে, সেটা রাজকোষের উপরে একটা

কোন ভার নয়, কোন বার্ডেন এখন পর্যন্ত নেই। আর এই যে ১৯০ কোটি টাকা যেটা চার্জড এক্সপেনডিচার, যেটার উপর ভোট হবেনা, তার ভিতর ১৫৪ কোটি টাকা ছাড়া আর একটা বড় অংশ রয়েছে সেটা হচ্ছে ৩২ কোটি টাকা যেটা কেন্দ্রের ঋণ আমরা শোধ করেছি। এই যে কেন্দ্রের ঋণটা আমরা শোধ করেছি সেই ঋনটা কিন্তু আগে নেওয়া হয়েছিল। পুরাণো যে ঋণের বোঝা আমাদের উপর আছে সেই পুরাণো ঋণের বোঝা আমরা ৩২ কোটি টাকা শোধ দিতে পেরেছি। পশ্চিমবঙ্গকে ঋণের দায়মুক্ত করতে আমরা সক্ষম হয়েছি। এই ঋণ যদি আমরা শোধ দিতে না পারতাম তাহলে এর উপরে অনেক সুদ আমাদের দিতে হতো।

আমাদের আর্থিক অবস্থার উন্নতি করতে পেরেছি, উন্নতি করতে সক্ষম হয়েছি, সেজন্য বাজেটে আমরা ১৩০ কোটি টাকার মত ঋণ কেন্দ্রকে শোধ দিতে সক্ষম হয়েছি। এই ঋণ আমরা করিনি, পূর্বেকার পুরাতন সরকার বারে বারে ঋণ করে গিয়েছে। শোধ দেয়নি, এই ঋণের গুরুভার আমাদের উপর রয়েছে, এই ঋণের প্রিন্সিপাল এবং সুদ আমাদের শোধ দিতে হবে। সুদের পরিমাণ তত বাড়বে যত আমাদের দেরী হবে এই ঋণ শোধ দিতে। এই সরকার সম্পদ সংগ্রহ করতে সক্ষম হয়েছে এবং আরও ৩২ কোটি টাকা শোধ দিয়ে দিয়েছে। এই গুরুভার থেকে আমরা পশ্চিমবঙ্গকে মুক্ত করতে পেরেছি এবং উন্নয়নে আরও অর্থ বিনিয়োগ করতে পারি এই অবস্থায় আমরা এসেছি। সেজন্য ১৫৪ ওয়েজ এন্ড মীন্স এ্যাডভার্স এ্যামাউন্ট সরকারের শূন্য হয়ে গেছে। এই ৩২ কোটি টাকা নিয়ে এবং আরও ছোট ছোট নিয়ে ১৩০ কোটি টাকা চার্জড্ এক্সপেনডিচার যার উপর ভোট হচ্ছে না, বাকী ৪৩ কোটি টাকা যা খরচ করেছি পশ্চিমবঙ্গের উন্নয়নের জন্য, যেটা প্রথমে বাজেটে ধরিনি, পরে অতিরিক্ত সম্পদ পেয়েছি, তাতে খরচ করেছি। এতে আপত্তি উঠেছে কেন এই টাকা খরচ করেছি, কেন বাজেটে ধরা হল না? এটা যে খরচ করতে পেরেছি, কারণ হল সংগ্রহ করতে পেরেছি। আমার এখানে পরিসংখ্যান আছে পূর্বেকার সরকার কত সম্পদ সংগ্রহ করেছে। এখানে সাপ্লিমেন্টারি গ্রান্টের জন্য ১৯৬৭-৬৮ সালে যেটা ভোটেড আইটেম পূর্ব যুক্তফ্রন্ট সরকার সাড়ে সাত কোটি টাকা সাপ্লিমেন্টারী গ্রান্টের জন্য চেয়েছিল, আর দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার ১৯৬৯-৭০ সালে ১৮ কোটি ৮৪ লক্ষ টাকা সাপ্লিমেন্টারী গ্রান্টে চেয়েছিল, আমরা ৪৩ কোটি টাকা সাপ্লিমেন্টারী গ্রান্টের জন্য চেয়েছি। কারণ এত অধিক সম্পদ সংগ্রহ করে উন্নয়নের জন্য আমরা খরচ করতে পেরেছি। এখানে এই ৪৩ কোটি টাকা অধিক খরচ হয়েছে, বলা হচ্ছে ফিনান্সিয়াল রুলস মানা হয়নি। ৪৩ কোটি টাকা অধিক খরচ করেছি, আমরা অধিক কর সংগ্রহ করেছি যেটা গত বছর যে কর সংগৃহীত হয়েছিল তার চেয়ে ২৭ কোটি টাকা অধিক কর সংগ্রহ করেছি। এত অধিক কর সংগ্রহ করতে পারব বলে প্রথমে যখন বাজেট দেওয়া হয়েছিল, তখন কল্পনাও করা যায়নি। আমরা দেখেছি অতীতে এক বছরে তিন কোটি, ছয় কোটি টাকার বেশী কর আদায় হত না, আদায়ের মেশিনারী এত জোরদার করার বন্দোবস্ত করা হয়নি। আমরা ২৭ কোটি টাকা কর অধিক আদায় করতে পেরেছি কিন্তু অতীতের সরকার, যুক্ত-ফ্রন্ট সরকার বা পূর্ব সরকার এক বছরে ৩.৬ কোটি টাকার বেশী আদায় করতে পারেনি। অথচ আমরা সেই জায়গায় ২৭ কোটি টাকা অধিক কর আদায় করতে পেরেছি যখন, তখন খরচের পরিমাণ বাড়াতে পারি, সাপ্লিমেন্টারী গ্রান্ট বাড়াতে পারি। ফাই-ন্যানসিয়াল রুল এই কথা বলে না যে সম্পদ বৃদ্ধি করতে পারবে না। ১৯৭১-৭২ সালে সমস্ত কর নিয়ে পশ্চিমবঙ্গে ১৪৬ কোটি টাকা সংগৃহীত হয়েছে আর এ বছরে সংগৃহীত হয়েছে ১৭৩ কোটি টাকা, ২৭ কোটি টাকা বৃদ্ধি হয়েছে। কিন্তু আমরা অতীতে কি অবস্থা হয়েছিল দেখতে পারি। প্রথমে যুক্তফ্রন্ট সরকার সমস্ত কর নিয়ে ১০৯ কোটি টাকা সংগ্রহ করেছিলেন, বাজেটে ধরা হয়েছিল ১০৯ কোটি টাকা। কর যখন আদায় হয় এ্যাকচুয়েল্সে ১ কোটি টাকা কম হয়েছিল।

[5-15—5 25 p.m]

তারপর এ্যাকচুয়ালি এক কোটি টাকা কম হয়েছে। আমরা যেটা বাজেটে ধরেছিলাম ১৯৭২-৭৩ সালে ১৫৪ কোটি টাকা ধরেছিলাম; আর আদায় করেছি ১৭৩ কোটি টাকা।

তার মানে বাজেট থেকে ১৮ কোটি টাকা অধিক আদায় করেছি। যখন পূর্ববর্তী বৎসর থেকে ২৭ কোটি টাকা বেশী আদায় করেছি। প্রথম যুক্তফ্রন্ট সরকার ১০৯ কোটি টাকা বাজেটে বলেছিলেন সমস্ত কর মিলে সেখানে তাঁরা আদায় করেছিলেন ১০৮ কোটি টাকা অর্থাৎ এক কোটি টাকা কম আদায় করেছেন। আমরা যদি সেই দৃষ্টিভঙ্গী নিয়ে দেখি, তাহলে সম্পদ বাড়াতে পারবো না; তাহলে সাপ্লিমেন্টারী গ্রান্ট কম আসবে। প্রথম যুক্ত-ফ্রন্ট সরকার সাড়ে সাত কোটি টাকা দিয়েছিলেন এবং আমরা ৪৩ কোটি টাকা দিয়েছি। এক বছরে কর ২৭ কোটি টাকা বাড়িয়েছি। স্বল্প সঞ্চয় যেখানে ৩৪ কোটি টাকা ছিল, পরে আমরা সেটা ৬০ কোটি টাকা এই স্বল্প সঞ্চয় আমরা বাড়িয়েছি। আমরা যদি পূর্বের দৃষ্টান্ত নেই তাহলে স্বল্প সঞ্চয় প্রথমে ১৯৬৭-৬৮ সালে বাজেটে যুক্তফ্রন্ট সরকার ধরে-ছিলেন ১৪ কোটি টাকা সংগৃহীত হবে; কিন্তু শেষ পর্য্যন্ত সংগৃহীত হয়েছিল ১২ কোটি টাকা অর্থাৎ ২ কোটি টাকা কম হয়েছিল। ১৯৬৯-৭০ সালে যুক্তফ্রন্ট সরকারের বাজেটে ধরা হয়েছিল ১২ কোটি টাকা সংগৃহীত হবে; কিন্তু সংগৃহীত হয়েছিল ১২ কোটি ৯১ লক্ষ টাকা, এক কোটি টাকা প্রায় বেশী হয়েছিল। আর এই বছর ১৯৭৩-৭৪ সালে ধরা হয়েছিল ৩৯ কোটি টাকা। সেই জায়গায় সংগৃহীত হয়েছে ৬০ কোটি টাকা; বাজেটের অতিরিক্ত ২১ কোটি টাকা সংগৃহীত হয়েছে। এইভাবে করের মাধ্যমে এবং স্বল্প সঞ্চয়ের মাধ্যমে অনেক অতিরিক্ত সম্পদ সংগৃহীত হয়েছে এবং তারজন্যই আমরা এই সাপ্লিমেন্টারী বাজেট আনতে পেরেছি, উন্নয়নও বেশী করতে পেরেছি, এবং খরচও বেশী করতে পেরেছি এবং তার বিরোধিতা কী ভিত্তিতে তা আমার পক্ষে বোঝা মুসকিল! আমরা যে ৪৩ কোটি টাকা এনেছি, ৪৩ কোটি টাকা অধিক খরচ করেছি--এটাতে পশ্চিমবঙ্গ সরকারের উপর সমস্ত চাপ পড়ছে না। এই ৪৩ কোটি টাকার অনেক টাকা আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আনতে সক্ষম হয়েছি। এই ৪৩ কোটি টাকার ভেতর আমাদের প্লানে যে টাকা বাড়িয়েছি, তার অনেক অংশ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আনা। সেন্ট্রালি স্পনসর্ড স্কীম, সেন্ট্রাল সেক্টর স্কীম এবং কিছু নন-প্লান স্কীম যাতে কেন্দ্রীয় সাহায্য আসে। এই সমস্ত সাহায্য নিয়ে ৪৩ কোটি টাকার ভেতর ৩০ কোটি টাকা এর ভেতর রয়েছে। তার মানে যে ৪৩ কোটি অরিজিন্যাল বাজেটে দিয়েছিলাম, তার চেয়ে অধিক আমরা খরচ করেছি। এখানে তার ভেতর ৩০ কোটি টাকার মত কেন্দ্রীয় সরকারের সাহায্যের মধ্যে রয়েছে। যখন কেন্দ্রীয় সাহায্য আনতে যাব, তখন প্লানিং কমিশনের সঙ্গে আমাদের আলোচনা হবে, তখন কি বলবো ফ্যাইন্যান্স রুলস-এ বাধা আছে আলোচনা করতে পারবো না ও এ্যাসেম্বলী স্যাংকশন ছাড়া এই গ্রান্টের টাকা আনতে পারবো না? তা হতে পারে না। ডেভেলপমেন্ট-এর স্থানকে ফাইন্যানসিয়াল রুলস-এর উপরে আমরা স্থান দেই--তাহলে এই টাকা আমরা আনতে পারেবো। ৪৩ কোটি টাকার মধ্যে ৩০ কোটি টাকা কেন্দ্রীয় সাহায্য রয়েছে। তার কয়েকটী আইটেম আমি এখানে বলতে পারি এই বিষয়ে কী করে বিরোধিতা হতে পারে? এর ভেতর রয়েছে ২ কোটি ৭৫ লক্ষ টাকা আছে কৃষিখাতে সেচের জন্য রিভারলিফ্‌ট ইরিগেসান, স্যালো টিউবওয়েল, ডিপ-টিউবওয়েল ইত্যাদির জন্য রয়েছে, অর্থাৎ ডেভেলপমেন্ট-এর জন্য এই টাকা রয়েছে।

তারপর এই টাকার ভেতরে প্রায় ৬ কোটি বেশী টাকা রয়েছে, আমাদের এ্যাডি-সন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে'তে আমরা কেন্দ্রের কাছ থেকে পেয়েছি এই টাকা। যখন বাজেটে আমরা ধরেছিলাম তখন এ্যাডিসন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম ছিল না। এটা জুন মাসে বাজেট দেবার পর এটা এসেছে। তাই বাজেটে দেবার প্রশ্ন ছিল না। আমরা কেন্দ্রের কাছে দাবী রেখেছিলাম, কেন্দ্র ৫ কোটি টাকার বেশী--যখন বাজেট দেওয়া হয়েছিল তখন ৬ কোটি টাকা ধরা হয়েছিল, তারপর কেন্দ্র আরো টাকা দিয়েছে, সাড়ে সাত কোটি টাকা এটা হয়ে গেছে। সুতরাং সাপ্লিমেন্টারী বাজেট যখন ছাপা হয়েছিল তখন তা ৬ কোটি টাকার ভিত্তিতে; এখন সেটা সাড়ে সাত কোটি টাকা হয়ে গেছে। এই সাড়ে সাত কোটি টাকা আমরা কেন্দ্রের কাছ থেকে আমরা পেয়েছি। এর অর্ধেক পিওর গ্রান্ট অর্ধেক লোনও নয়। সাড়ে সাত কোটির ভেতর ৩ কোটি ৭৫ লক্ষ টাকা কেন্দ্রীয় অনুদান গ্রান্ট দিয়েছে। এই এ্যাডিসন্যাল এমপ্লয়মেন্টের প্রোগ্রাম-এর মধ্যে যে আমরা ৩৭ হাজার শিক্ষিত

বেকার যুবকদের আমরা নানারকম সুযোগ সুবিধা দিয়েছি। তার পরিসংখ্যান আমরা বাজেটে দিয়েছি। ৩৭ হাজার শিক্ষিত বেকারদের কেন্দ্রীয় অর্থে ঐ সাড়ে সাত কোটি টাকা এনে আমরা তাদের দিয়েছি। সাপ্লিমেন্টারী গ্রান্ট যেটা হাউসের কাছে রেখেছি যা চাচ্ছি এই সাপ্লিমেন্টারী বাজেট তার একটা মোটা অংশ এর ভেতর আছে। এই যে সাপ্লিমেন্টারী বাজেট রেখেছি তার বিরোধীতা করা হচ্ছে। বলা হচ্ছে যে এটা আগে ভাবা উচিত ছিল। তাহলে কি আমরা একবার বাজেট দেবার পর আমরা প্ল্যানিং কমিশানের কাছে বলবো না? তার কাছ থেকে অর্ধেক টাকা আনতে পারবো না? এই ৪৩ কোটি টাকার ভেতরে ৩০ কোটি টাকা কেন্দ্রের কাছে থেকে এসেছে। বলা হয়েছে যে ফিন্যানসিয়াল রুল-এ বাধা রয়েছে, লেজিসলেটিভ সেখানে বাধা রয়েছে। এখানে বলা হয়েছে যে কি করে এই টাকা দিয়েছে? এটা হয় ক্যাবিনেট ডিক্‌টেটারশিপ না হয় ফিনান্স মিনিষ্টারের ডিক্‌-টেটারশিপ। এটা ক্যাবিনেটের ডিক্‌টেটারশিপও নয় আর ফিনান্স মিনিষ্টারের ডিক্‌টেটার-শিপও নয়। এটা যদি কোন ডিক্‌টেটারশিপ হয় এটা ডেভালপমেন্টের ডিকটেটারশিপ। এটা যদি কোন ডিকটেটারশিপ হয় তা উন্নয়নের ডিকটেটারশিপ। আমরা যদি কোন ডিকটেটারশিপ মানি তবে ডেভালাপমেন্টের ডিকটেটারশিপ মানবো—উন্নয়নের ডিক্‌টেটারশিপ মানবো। জনসাধারণের স্বার্থে ডিকটেটারশিপ মানবো। বলা হচ্ছে যে এটা ক্যাবিনেটের কি করে এক্তিয়ার হয়। ক্যাবিনেট কি করে এত অতিরিক্ত টাকা খরচ করতে পারে। ক্যাবিনেট নিশ্চই খরচ করবে। পশ্চিমবাংলার মানুষের স্বার্থে আমরা কেন্দ্রের কাছ থেকে টাকা আনবো না? আমরা বাজেটে দিয়েছিলাম বলে আর কেন্দ্রের কাছে যেতে পারবো না? এই ৪৩ কোটি টাকার ভেতর প্রায় ৩০ কোটি টাকা কেন্দ্রের সাহায্য এর ভেতর রয়েছে সে টাকা আমরা পাব না? ফাইন্যানসিয়াল রুলস, লেজিসলেটিভ সেসান এই সব কথা বলা হয়েছে। আজ এ চিন্তা অবাস্তব। এ চিন্তা কেন হচ্ছে? এখানে প্রশ্ন উঠেছে একাউনটেন্সি রুলস-এর আমরা একাউনটেন্সি রুলস মেনে ডেভালাপমেন্ট রুলস না মানি তবে এটা বুঝতে পারবো, ডেভালাপমেন্ট রুলস মানলে আমাদের বাজেট ফ্লেক্‌সেবল হবে, ডেভালাপমেন্টের টাকা বেড়ে যাবে। একাউনটেন্সির কথা হয়েছে। একাউনটেন্সির ব্যাপারে সমালোচনা হয়েছে। যদি কেবল একাউনটেন্সির ব্যাপার হয় তবে আমরা রিসিট এন্ড এক্সপেনডিচার তার বিরোধীতা করি? বাজেটে এটা আমরা ধরি। বাজেট এই বস্তু নয় যে এটা কেবল যেটা রাজস্ব আদায় হচ্ছে এবং যেটা খরচ হচ্ছে তার একটা ফিরিস্তি নয়। বাজেট তার একটা হাতিয়ার যার মাধ্যমে আমরা উন্নয়নের জন্য খরচ করতে পারি। কোন্ কোন্ ক্ষেত্রে অগ্রাধিকারের ভিত্তিতে খরচ করবো, কৃষিতে শিল্পতে, কোন্ কোন্ ক্ষেত্রে আমরা খরচ করবো সেটা বাজেট ঠিক করে। বাজেট এই নয় যে উন্নয়ন পরিকল্পনা বাড়াবো তার একটা রেসট্রেন্ট বাজেটে তা থাকতে পারে না। এবং বাজেটকে যদি এইভাবে চিন্তা করা হয় যে হাউস যেটা স্যাংসান করলো তারপরে আমাদের সরকারের নূতন কর্মোদ্যোগের সুযোগ থাকবে না বা উন্নয়নের কাজ করতে পারবো না, হাউসে না এলে সেটা সাংবিধানিক নয়, সেটা কনষ্টিটিউসানাল প্রাকটিস—ওয়ারেনটেড নয়, সেটা ডেভালাপ-মেন্টের নির্দেশে ওয়ারেনটেড নয়। হাউসে বার বার বক্তব্য আসে টি, আর দিতে হবে, হাউসে বার বার বক্তব্য আসে জি, আর দিতে হবে। আমাদের গ্রামবাংলায় নানান রকম অসুবিধা রয়েছে। আমাদের টি, আর জি, আর দিতে হবে। যখন আমরা টি, আর জি, আর বাড়িয়ে দিই তখন প্রত্যেক জায়গায় কি আমরা একটা করে সাপ্লিমেন্টারী গ্রান্ট আনি? আমাদের জনস্বার্থে যেটা যেটা বাড়ান দরকার সেটা বাড়াতে হবে। হাউসে অনেক সময় তোলেন আমরা তা বাড়িয়ে দিই।

[5 25—5-35 p.m.]

তাতে হাউসের যা ইচ্ছে সেই ইচ্ছে আমরা রূপায়িত করি। আর অনেক সময় যখন হাউস থাকে না যেমন যখন বন্যা হয়েছিল তখন হাউস ছিল না আমরা কি ধরে নেবো যে বন্যার সময় আমরা লোককে ত্রাণ দিতে পারবো না বাজেটে প্রভিসান ছিল না বলে? এটা অদ্ভূত যুক্তি। যদি ল এ্যান্ড অর্ডার ওরিয়েনটেড গভর্ণমেন্ট, রেভিনিউ ডমিনেটেড গভর্ণ-মেন্ট হয় হতে পারে, কিন্তু ডেভালাপমেন্ট মাইনডেড গভর্ণমেন্ট হতে পারে না। সে বৃটিশ আমলের বাজেটে যা আছে তাই ব্যয় হবে বেশি ব্যয় হতে পারবে না। বন্যা হয়েছে

কি খরা হয়েছে, কিন্তু বাজেটে নেই, সরকারের হাত পা বাঁধা, সরকার কিছু করতে পারবে না। পরের বছর বাজেটে হবে তখন সরকার আবার খরচ করবে—এটা হতে পারে না। এই যে ৪৩ কোটি টাকা রয়েছে তার মধ্যে ৫ কোটি ৩৯ লক্ষ টাকা রয়েছে এটা যারা কৃষক যারা বন্যায় ক্ষতিগ্রস্ত, দুর্দশাগ্রস্ত তাদের ফার্টিলাইজার লোন হিসাবে এ্যাডভান্স দেওয়া এবং বন্যায় ঋণ দেবার জন্য রয়েছে। এটা বাজেটে ছিল না। বাজেট পরবর্তীকালে বন্যা এসেছে এবং এই টাকা আমরা দিয়েছি, আমরা গর্বের সঙ্গে দিয়েছি, আনন্দের সঙ্গে দিয়েছি, এটা দিতে পেরেছি বলে আমরা নিজেদের সুখী মনে করেছি এইজন্য যে আমরা দুর্দশাগ্রস্ত মানুষের পাশে দাঁড়াতে পেরেছি। শুধু দিয়েছি নয় কেন্দ্রের কাছে জোরদার দাবী রেখেছিলাম এই টাকা আপনাদের দিতে হবে। কেন্দ্রের কাছে বন্যার পরে যে দাবী রেখেছিলাম তাতে ৫ কোটি ৩৯ লক্ষ টাকা কেন্দ্রের কাছ থেকে আসবে। আমরা বাজেট যখন পাশ করেছিলাম তখন রিলিফ খাতে আমাদের ৫ কোটি ৩০ লক্ষ টাকা ধরা ছিল। কিন্তু আমরা খরচ করেছি ২১ কোটি টাকার বেশি। বন্যা এসেছে, কিছু কিছু জেলাতে খরা ছিল। আমরা প্রায় ১৬ কোটি টাকা এই সমস্ত গ্রামের মানুষ যারা বন্যাপীড়িত কি খরাপীড়িত তাদের দুর্দশা মোচনের জন্য খরচ করেছি। এটা যে করেছি এর জন্য সমালোচনা করা হচ্ছে। এটা যদি বলা হয় সেটা সংসদীয় আইন বিরুদ্ধ, কিংবা ফাইন্যানসিয়াল রুলসের বিরোধী—সেটা আমি কিছুতেই মেনে নিতে পারছি না। আমি বুঝতে পারছি না কি করে এই বক্তব্য আসতে পারে। আমাদের ৫ কোটি ৩০ লক্ষ টাকা রিলিফ খাতে ধরা ছিল সেইটা ২১ কোটি টাকা বেশি খরচ করলাম। কেন্দ্রের কাছে দাবী রেখেছিলাম, সেন্ট্রাল টিম এসেছিল, তারা প্রায় ১০ কোটি টাকা বেশি দিয়েছেন। এই যে ৪৩ কোটি টাকা রয়েছে এর মধ্যে ১০ কোটি টাকা বেশি যে সেন্ট্রাল টিম দিয়েছেন সেটা রয়েছে। সে টাকা কি এ্যাসেম্বলীতে না এসে কি খরচ করতে পারবো না? এই প্রশ্ন আসতে পারে না। কেন্দ্র যা দিয়েছেন তার চেয়েও বেশি খরচ করেছি। মানুষের যে দুর্দশা ছিল সেখানে বাজেটে যে ৫ কোটি ৩০ লক্ষ টাকা ছিল সেটা এ্যাডিকোয়েট ছিল না যে অবস্থা পরবর্তী-কালে দেখা গেলো কেন্দ্র যে ১০ কোটি টাকা দিলেন যদিও প্রায় সাড়ে ১৫ কোটি টাকা তাতেও হল না। আমরা আরও প্রায় সাড়ে ৫ কোটি টাকা খরচ করেছি। এই প্রশ্ন উঠেছে। আমি বলছি অতীতে করেছি, বর্তমানে করেছি এবং ভবিষ্যতেও করবো। এছাড়া সরকার চলতে পারে না। এ্যাডিসন্যাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামের জন্য বাজেট দেবার পর সাড়ে ৫ কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে আনলাম, সেটা কি হাউসে না এনে খরচ করতে পারবো না? তা বাদে ১০ কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে আনলাম সেটা কি খরচ করতে পারবো না? এখানে মাননীয় সদস্য হরশঙ্করবাবু বলেছিলেন যে ফ্লাডের ২৬ পাতায় আছে সাড়ে চার কোটি টাকা খরচ হয়ে গেলো। এতো সাংঘাতিক কথা, বোধ হয় কোরাপ-সান। কোরাপসান মানে যদি এই হয় যে কেন্দ্রের কাছ থেকে এনে পশ্চিমবঙ্গের উন্নতিরজন্য খরচ করা তাহলে এটা নিশ্চয় কোরাপসান। কারণ এই যে টাকা যে টাকা নিয়ে আপনারা সমালোচনা করলেন যে সম্বন্ধে আমরা ঐ ২৬ পাতায় বলে দিয়েছি যে কোথায় কত কাজ হোল কি কাজ হোল। আপনারা বললেন কেবল মাত্র এমব্যাঙ্কমেন্ট ও ফ্লাড প্রোটেকসন ওয়ার্কে সাড়ে চার কোটি টাকা খরচ করলেন? আপনারা দয়া করে বইগুলো খুলে দেখুন তাহলে আপনাদের কাছে এই জিনিস অস্পষ্ট থাকবে না তাহলে আর বলবেন না যে এই সাড়ে চার কোটি টাকা এতো বেশি খরচ হয়ে গেল কেন নিশ্চয় কোরাপসান হয়েছে। বইতে স্পষ্ট করে লেখা আছে। equivalent amount of Central loan assistance will be available from the Government of India.

কেন্দ্রের কাছ থেকে বন্যার জন্য টাকা আনলে তাতে যদি সমালোচনার সম্মুখীন হতে হয় তাহলে আপনাদের যে বিরোধীতা করবার গণতান্ত্রিক অধিকার দেওয়া হয়েছে সেটা কি এই জন্যই?

**Shri Harasankar Bhattacharyya :**

আমি কেন্দ্রের কাছ থেকে টাকা আনার জন্য কিছু বলিনি—আপনাদের খরচ করবার পদ্ধতি সম্বন্ধে বলেছি।

**Shri Sankar Ghose :**

আপনি পদ্ধতি সম্পর্কে বলেন নি। আপনি বলেছেন এতো টাকা ঐভাবে খরচ হয়ে গেল? নিশ্চয় কোরাপসান আছে। কিন্তু আপনি যদি ঐ বইয়ের যেখানে ফিগারটি লেখা আছে তার একটু নীচে যদি দেখতেন তাহলে বুঝতে পারতেন--তাতে লেখা আছে

equivalent amount of Central loan assistance will be available from the Government of India.

**Shri Harasankar Bhattacharyya :**

আমি পারফরমেন্স অব বাজেটিং---এ সম্বন্ধে বলেছি।

**Shri Sankar Ghose :**

সে কথা আপনি বলেন নি। এখন এটা শুনে আপনি গুলিয়ে দিচ্ছেন। আপনারা যে টাকা নিয়ে বিরোধিতা করছেন ঐ ৪৩ কোটি টাকা তার মধ্যে ৩০ কোটি টাকা আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাহায্য এনেছি। তাহলে আপনাদের বলে দেওয়া উচিত ছিল যে কতটুকুর আপনারা বিরোধিতা করছেন। আর একটি বিষয়ে সমালোচনা হয়েছে যে ঐ বইতে শুধু মাত্র অঙ্ক দেওয়া আছে। কিন্তু আপনারা একটু যদি লক্ষ্য করে দেখতেন তাহলে দেখতে পেতেন যে সেখানে কোথায় কিভাবে কখন খরচ হয়েছে তা তাতে লেখা আছে। আপনারা বলছেন বলা হয় নি। তাহলে কিভাবে বলতে হবে সেটা বলে দিন। আমরা ঐ যে বই দিয়েছি দুটি বইতেই আছে ৫০০ পাতার এক একটি বই--তাতে কোন্ খাতে, কবে কত টাকা সমস্ত কিছু বলেছি। ঐ যে হোয়াইট বুক এবং আর একটা যে বই রয়েছে ডেভেলাপমেন্ট বাবদ, পারফরমেন্স বাজেটিং সব কিছু আছে দিস সুড বি এ্যাকসেপ্টেড নট টু রেজি। এই যে হোয়াইড ডেভেলাপমেন্ট বই তাতে

Statement showing the progress of development schemes Fourth and Fifth Five-Year Plans including centrally-sponsored schemes and Central sector schemes adopted in the revised estimate for 1973-74 and budget estimate for 1974-75.

আমরা এই যে ৭।৮টি বই দিলাম সেগুলি দেখুন যে ঐ বইগুলিতে কি লেখা আছে। এখন সে সব বই যদি গুদামজাত হয়ে যায় তাহলে মুস্কিল। আমাদের ঐ সমস্ত ভলিউমে সব কিছু পারফরমেন্স আইটেম বাই আইটেম লেখা আছে, যে কত রেভিনিউ এক্সপেনডিচার --বা হেল্থের জন্য কত

item provision is for the opening of newly construction 10 Primary and 82 Subsidiary Health Centres—establishment of 50 sub-centre and upgrading of 15 existing Primary Health Centre of 50 bed each

আপনারা বলছেন কোরাপসান হচ্ছে। আমরা এখানে খুটিনাটি ডিটেলড বলে দিয়েছি যে কত প্রোডাকসন হয়েছে কত খরচ হয়েছে কোন মাসে হয়েছে কটা টিউবওয়েল হয়েছে। এখানে সমালোচনা করা হয়েছে যে এ্যাকাউন্টেন্সি ব্যাপারে কতকগুলি অঙ্ক দিয়ে দেওয়া হয়েছে। কিন্তু সেই অঙ্কের সঙ্গে ৭টি বই দিয়েছি। এই সব বইয়ের ৫০০।৬০০ পাতা রয়েছে তাতে সমস্ত কিছু ডিটেলস দেওয়া আছে। কোন জিনিস কত প্রোডাকসান হয়েছে কোথায় কত টিউবওয়েল হয়েছে সমস্ত পারফরমেন্স বাজেটিং-এ এই জিনিস দেওয়া আছে। পড়লে সমস্ত জিনিস বুঝতে অসুবিধা হবে না। আপনারা কোন দিক দিয়ে যাবেন। এখানে যেটা বলেছেন এ্যাবস্ট্রাক্ট ফর্ম। ডিমান্ড ফর সাপ্লিমেন্টারী গ্রান্ট-এর সব ইনডেক্স তাতে আছে।

[5-35—5-45 p.m.]

আমরা যে ইনডেক্স দিয়েছি সেই ইনডেক্স থেকেই এই ৭টি বই দেওয়া হয়েছে। এই ৭টি বই পড়লে এই সমস্ত পারফরমেন্স জানা যাবে। আমরা যে ইনডেক্স দিয়েছিলাম তার ভিতর যেটা লেখা আছে কেন্দ্রের কাছ থেকে টাকা আসবে সেটা দেখা গেল ওভারলুক্ড

হয়ে গেছে। এখন কিভাবে দিলে, ভবিষ্যতে কিভাবে জিনিসটা পরিবেশন করতে পারলে সকলের সুবিধা হবে সেটা জানতে পারলে ভাল হয়। আমরা ছোট ৫০ পাতার বই দিয়েছি। ৭টি ৫০০।১০০০ হাজার পাতার বই, যেখানে সমস্ত কিছু পারফরমেন্স বাজেটিং রয়েছে, সেগুলি যদি না পড়া হয় তাহলে কিছু তো করার নেই। এখন ৫০ পাতার বইটা পড়লেই বোঝা যাবে যে ৪৩ কোটি টাকার মধ্যে ৩০ কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে আসছে। কেন্দ্রের কাছ থেকে পশ্চিমবঙ্গ সরকারের টাকা এনে খরচ করেছেন। সেই খরচের বিরোধিতা করাটা একটুখানি অসুবিধাজনক হত। যাই হোক এই হচ্ছে অবস্থা। তারপর আরো একটা প্রশ্ন উঠেছে যে টাকা খরচ করেছি,---বোধ হয় অশ্বিনীবাবু বলেছেন পাবলিক্ সেক্টরে টাকা খরচ করতে হবে। আমরা রিলিফ খাতে ৫।। কোটি টাকা, ফ্লাড রিলিফে ৪।। কোটি টাকা খরচ করেছি, এগুলিতে বোধ হয় মনঃপুত হচ্ছে না, পাবলিক সেকটরে খরচ করলে ভাল হত পাবলিক সেকটরে ৪৩ কোটি টাকা দিয়েছি, এর ভিতর হ্যাণ্ডলুম পাওয়ার করপোরেশনকে ২০ লক্ষ টাকা---এই হ্যাণ্ডলুম পাওয়ার করপোরেশনের টাকাটাও ধরা রয়েছে পাবলিক সেকটরের মধ্যে সেটা যদি একটু দেখেন---আমাদের ১৯৭২-৭৩ সালে ডিপার্টমেন্ট অব পাবলিক আণ্ডারটেকিংস এর জন্য, ডিপার্টমেন্ট অব পাবলিক সেকটরের জন্য আমাদের ছিল ১ কোটি টাকা এবং ১৯৭৩।৭৪ সালে সেটাকে বাড়িয়ে করা হয়েছে ১ কোটি ৮১ লক্ষ টাকা, প্রায় দ্বিগুন করা হয়েছে ১ বছরে। এই নতুন পাবলিক আণ্ডার-টেকিংস ডিপার্টমেন্ট গুরুত্ব দিচ্ছি, এর জন্য আমরা অধিক অর্থ দিতে চাই এবং আগামী বছর এই ডিপার্টমেন্টের জন্য ২ কোটি ১৪ লক্ষ টাকা ধরা হয়েছে, প্রতি বছর প্রায় ১০০ পারসেন্ট ইনক্রিজ হচ্ছে। তারপরেও বলা হচ্ছে যে, না টাকা পাবলিক সেকটরে দেওয়া হচ্ছে না। এখানে যে টাকা খরচ হয়েছে এই ৪৩ কোটি টাকার ভিতর, বন্যায় যে সমস্ত রাস্তাঘাট খারাপ হয়েছে তার জন্য ১ কোটি ৭৪ লক্ষ টাকা ধরা আছে। হাউসের মাননীয় সি, পি, আই, আর, এস, পি, র সদস্যরা বারে বারে বলছেন, কংগ্রেসের সদস্যরাও বলছেন রাস্তাঘাট মেরামতের জন্য টাকা জি, আর, টি, আর, এ দিতে হবে। কিন্তু যখন খরচ করছি তখন কংগ্রেস সদস্যরা সমর্থন জানাচ্ছেন, আর, এস, পি, সদস্য নিরপেক্ষ থাকছেন, কিন্তু সি, পি, আই, সদস্যরা ফ্লাডের ব্যাপারে বিরোধিতা করছেন। এই ১ কোটি ৭৪ লক্ষ টাকা আমরা কেন্দ্রের কাছ থেকে এনে রাস্তাঘাট মেরামতের জন্য খরচ করছি। এবার আমরা কেন্দ্রের কাছ থেকে ৭০ লক্ষ টাকা এনেছি এ্যাডভান্স ফর ফ্লাড রিলিফ টু দি স্টাফ অব নন-গভর্ণমেন্ট এডুকেসনাল ইনস্টিটিউসন্স বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠান যেখানে ফ্লাডের জন্য তাদের ক্ষতি হয়েছে সেখানে যাতে তাদের সাহায্য দিতে পারি তারজন্য ৭০ লক্ষ টাকা কেন্দ্র থেকে এনে খরচ করেছি, সেটা এই সাপ্লিমেন্টারি গ্রান্টের ভিতর রয়েছে। কেন্দ্রের কাছ থেকে এটা আমরা এনেছি এবং এটা পশ্চিমবঙ্গ সরকারের উপর কোন ভার নয়। তারপরে পেনসন সম্বন্ধে বলা হয়েছে। এই পেনসন-এর ব্যাপারে ১ কোটি টাকা বেশী দিয়ে দেওয়া হল। পেনসন সম্বন্ধে হাউসে যখন আলোচনা হল তখন বলা হল---মাননীয় সদস্য ইলা মিত্র বললেন পেনসনে আরো একটু দিলে ভাল হত। এখানে আমরা ১ কোটি টাকা বেশী দিলাম। কিন্তু মাননীয় সদস্য হরশঙ্করবাবু বললেন এটা কেন দিলেন? আমরা কোন্ পথে যাব? এখানে ইলা মিত্র বললেন বেশী দিন, আমরা ১ কোটি টাকার ব্যবস্থা আগেই করে রেখেছিলাম, দিয়ে দিয়েছি, কিন্তু এখন উনি বলছেন এটা কেন দিলেন? দেওয়া কেন হয়েছে সেটা বলছি। আমরা সরকারে এসে দেখলাম পেনসন পেতে বিলম্ব হচ্ছে হিউম্যান মেশিনারি তো তাই কিছুটা হিউম্যান মেশিনারির ডিফেক্ট হচ্ছে, আর কিছুটা রুলসের ডিফেক্ট হচ্ছে।

কেবল হিউম্যান মেশিনারির ডিফেকট সবটা নয়, যদি হিউম্যান মেশিনারী ঠিক ভাল ভাবে কাজ করে তবুও রুলস্ যা আছে সেটা মেনে চলতে গেলে একটু বিলম্ব হয়ই। আমরা রুলসটার খোল নলচে বদল করে দিলাম এবং তাতে করলাম ৯০ ভাগ পেন্সেন সেটা ভেরিফিকেসান নয় একটা এড হক পেনসেন দিয়ে দিতে হবে এবং ৭৫ ভাগ গ্রাচুইটি উইদাউট ভেরিফিকেসানে যেখান থেকে মাহিনা পেত সেখান থেকে পেয়ে যাবে। তাতে পেন্সন দেওয়াটা ত্বরান্বিত হয়ে গেল। এই রুলসটা আমরা করেছিলাম ঠিক তারিখটা

মনে নেই বোধ হয় মার্চ মাসের শেষ সপ্তাহে, ২৬শে মার্চ নাগাদ গত বছরের। তারমধ্যে বাজেট ছাপা হয়ে গিয়েছে। এই যে পেনসন রুলস আমরা সরলীকৃত করলাম, আরো রুলস করলাম এতে এক কোটি টাকা বেশী পেনসন সরকারী কর্মচারীরা পেল, তাতে আপত্তি হয়েছে, বলা হয়েছে, কেন এত অধিক টাকা খরচ করা হয়েছে। তারপর হরশঙ্করবাবু বলেছেন, মেডিকেলে ১॥ কোটি টাকা খরচ হয়ে গেল, এটা খুব অন্যায়, কেন এটা হল। সেটা কেন খরচ হয়েছে তাতো লেখাই আছে। যে পরিসংখ্যানগুলি মাননীয় সদস্য পড়েছেন তার নীচে একটা এক্সপ্লানেটরি মেমোরাণ্ডাম আছে। সেটা যদি উনি একটু সময় করে দেখতেন তাহলে দেখতে পেতেন সেখানে কিছু কিছু বক্তব্য দেওয়া আছে। সেই বক্তব্যটা পড়লে হয়ত তিনি তার সঙ্গে একমতও হতে পারতেন। কারন সেখানে বলা হয়েছে দরিদ্র রোগীদের চিকিৎসার জন্য ঔষধ দিতে হবে, দাম বেড়েছে সেইজন্য দেওয়া হল। এটা যদি দেখতেন তাহলে হয়ত বিরোধিতা করে একথা বলতেন না যে, এই টাকাটা খরচ হয়েছে। সেখানে লেখা আছে এ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম। সরকারী কর্মচারীদের মহার্ঘভাতা বাড়ানোর কথা তো এই হাউসে সি, পি, আই সদস্যরাও বললেন, সেই বাবদে দেওয়া হয়েছে, গ্রামের লোক যাতে ঔষধপত্র পায়, চিকিৎসা যাতে ভাল ভাবে হয় সেই বাবদে দেওয়া হয়েছে কিন্তু তবুও দেখছি এটাও বিরোধিতা হয়েছে। তারপর আর একটা কথা শুনলাম, বলা হল, বোধহয় মন্ত্রীরা চেয়েছেন সেইজন্য শঙ্করবাবু মন্ত্রীদের দিয়ে দিয়েছেন। মন্ত্রীরা যখন এসে বললেন, রাস্তাঘাট খারাপ হয়েছে ইত্যাদি তখন শঙ্করবাবু প্ল্যানিং কমিশনের কাছে যুক্তি রাখলেন এবং বললেন ১০ কোটি টাকা অন্তত দাও। সেই ১০ কোটি টাকা পাবার পর ৪॥ কোটি টাকা ইরিগেসান মিনিস্টারকে দিয়েছি এমব্যাঙ্কমেন্টের কাজ করার জন্য, ১॥ কোটি টাকা পূর্তমন্ত্রীকে দিয়েছি রাস্তাঘাটের কাজ করার জন্য, এই ভাবে দিয়েছি। মন্ত্রীরা জনসাধারণের স্বার্থে টাকা চান এবং তাঁদের সেই দাবী প্লানিং কমিশনের কাছে পৌঁছে দেবার পর যদি অর্থ পাওয়া যায় তাহলে ফাইনানসিয়াল রুলসটার যদি ভ্যায়োলেসান হয় কিম্বা লেজিসলেটিভ প্রাকটিসে ভায়োলেসান হয় তাহলে সেটা বিচার্য্য বিষয়। তারপর বলা হয়েছে এই যে টাকা খরচ হল এটাতে তো হাউস রেসিও ধরে দেয় নি। আপনারা বাজেট দিয়েছিলেন ৬০০ কোটি টাকার, তারপর ৪০ কোটি টাকা আরো খরচ করলেন, এখানে হাউস আগে থেকে বলে দেবে যে সেটা বাড়ালে কোথায় কত পারসেন্ট বাড়াতে পারবে, তাছাড়া খরচ করতে পারবেন না, এই যুক্তি দিয়েছেন হরশঙ্করবাবু। তিনি আরো বলেছেন, এটা পোস্ট ফ্যাক্টো স্যাংসান চাওয়া হচ্ছে তার মানে ক্যাবিনেট ডিক্‌টেটরশিপ চালান হচ্ছে, ফাইনান্স মিনিস্টারের ডিকটেটরশিপ চালানো হচ্ছে। তাহলে তার মানে দাঁড়াচ্ছে, হাউস বলে দেবে, বন্যা যদি আসে তাহলে আরো ৫ কোটি টাকা, খরা যদি হয় তাহলে তিন কোটি টাকা আরো খরচ হবে ইত্যাদি। স্যার, বন্যা যদি আসে সেখানে জনসাধারণের জন্য আমরা আরো ১৫ কোটি টাকা খরচ করতেও রাজি আছি, এ জিনিষ আগে থেকে চিন্তা করা যায়না। এইসমস্ত আনএক্সপেকটেড কন্টিনজেন্সী আগে থেকে ধরা যায় না। তাছাড়া যেমন ধরুন আমরা যেটা কেন্দ্রের কাছ থেকে পেয়েছি ৭॥ কোটি টাকা অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্পের জন্য—এ্যাডিশনাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামের শিক্ষিত বেকারদের জন্য যে টাকা পেয়েছি সেটা কি আগে থেকে চিন্তা করা যায়, যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকাটা আসবে? কাজেই এই জিনিষ হতে পারে না যে, গভর্ণমেন্টের কোন ফ্লেকসিবিলিটি থাকবে না, ডেভালপ্‌মেন্টের কোন মোমেনটা থাকবে না, ডেভালপ্‌মেন্ট একেবারে ফাইনান্সিয়াল রুলস দ্বারা কনসট্রেণ্ড থাকবে, ডেভালপ্‌মেন্ট একেবারে বাজেটের দ্বারা কনসট্রেণ্ড থাকবে। নিত্য নতুন যে ঘটনা ঘটবে তাতে যদি একটা ডিসট্রেস আসে—খরা বা বন্যা আসে বা কেন্দ্রের কোন প্লান আসে তাহলে সেই সমস্ত বিষয়ে সরকার ব্যবস্থা নিতে পারবেন না এটা হতে পারে না।

*[5-45—5-55 p.m.]*

তারপর আর একটা কথা বলা হয়েছে যে ২ কোটি টাকা রিভার লিফ্‌টে খরচ হয়ে গেল, খুব অন্যায় হয়েছে, এটাও হরশঙ্করবাবু বলেছেন। এটা ১৭ পাতায় রয়েছে, ২ কোটি টাকা রিভার লিফ্‌টে রয়েছে। এখানে ২ কোটি টাকা খরচ করেছি, রিভার লিফ্‌টে দিয়েছি

এটা ঠিক। এতে যদি দোষ হয়ে থাকে তাহলে দোষ করেছি। যদি এক্সপ্লানেটোরী মেমো-রেন্ডামটা পড়ে দেখতেন যেখানে ২ কোটি টাকা লেখা আছে তার নিচে কি লেখা আছে--

Additional provisions are required for implementing the Scheme under the emergency agricultural production programme with loan assistance from Government of India.

আমরা কেন্দ্রের কাছ থেকে ২ কোটি টাকা এনেছি। ২ কোটি টাকা এনে আমরা কৃষি সেচের জন্য রিভার লিফ্‌টের জন্য খরচ করেছি। এটাকে বলা হয়েছে যে এটাও সমালোচনার যোগ্য, এটা অন্যায় হয়েছে, এটা এ্যাসেম্বলীতে জিজ্ঞাসা করে কাজ করা উচিত ছিল। মাননীয় সদস্য অনেকে বলেছেন এই সাপ্লিমেন্টারী গ্রান্টে যে আরো বড় বাজেট আনলেও সেটা আমরা সমর্থন করতাম। আরো বেশী সাপ্লিমেন্টারী গ্রান্ট আনলেও আমরা সমর্থন করতাম। কাজেই আমি এটা ধরে নেবো হাউসের এই মত যে বাজেট পেশ করার পর সরকার চেষ্টা করবে আরো বেশী সম্পদ সংগ্রহ করা, কেন্দ্রের কাছ থেকে আরো অর্থ আনা, উন্নয়নকে বাড়ানর জন্য সরকার চেষ্টা করবেন। বাজেটের যে লিমিট আছে সেই লিমিটকে ছাড়িয়ে গিয়ে যাতে সাপ্লিমেন্টারী আনতে পারা যায় সেটা সরকার চেষ্টা করবে এবং এটাই এই হাউসের মত বলে আমি ধরে নেব যারা এখানে বক্তৃতা রেখেছেন। আর একজন মাননীয় সদস্য অশ্বিনী রায় এসেনসিয়াল সাপ্লাইজ কর্পোরেশানের কথা বলেছেন যে এসেনসিয়াল সাপ্লাইজ কর্পোরেশানের জন্য টাকা ধরা হয় নি কেন? এসেনসিয়াল কর্পোরেশান, সেটা এই মাসেই রেজিষ্টার্ড হল। এক বছর আগে যখন বাজেট হয়েছিল তখন এই কর্পোরেশান ছিল না, এই চিন্তাও ছিল না এবং এই কর্পোরেশান গঠিত হয়নি। এখন এই কর্পোরেশান গঠিত হয়েছে এবং এরজন্য আমরা ২৫ লক্ষ টাকা দিয়েছি। এই কর্পোরেশান দরকার কারণ পশ্চিমবঙ্গ একটা ঘাটতি রাজ্য। আমরা অন্য রাজ্য থেকে যেটা নিত্যপ্রয়োজনীয় জিনিষ সেটা কিনে আনতে পারি এবং জনসাধারণের মধ্যে যাতে সেটা দিতে পারি সেজন্য এই এসেনসিয়াল সাপ্লাইজ কর্পোরেশান করেছি। সেজন্য তার একটা সীড ক্যাপিটাল দরকার হয়, এই সীড ক্যাপিটালে আমরা ২৫ লক্ষ টাকা দিয়েছি। এই সীড ক্যাপিটাল পেলে তার ভিত্তিতে ব্যাংক থেকে ধার নিতে পারবো। ব্যাংক থেকে কয়েক কোটি টাকা নিয়ে আমরা পশ্চিমবঙ্গের জনসাধারণের জন্য নিত্য-প্রয়োজনীয় জিনিষ কিনতে পারবো এবং যাতে সেটা সরবরাহ করতে পারি এটা সাপ্লি-মেন্টারী বাজেটের মধ্যে রয়েছে। আর মাননীয় সদস্যরা যে বক্তব্য রেখেছেন, বিশেষকরে কংগ্রেস পক্ষ থেকে তারা সকলে এই দৃষ্টিভঙ্গী নিয়েছেন যে সরকারের এটাই কর্তব্য যে বাজেট পেশ করার পরে যাতে বাজেট অতিক্রম করে আমরা যেতে পারি, আমরা যাতে ডেভেলাপমেন্টটা বাড়াতে পারি যে দৃষ্টিভঙ্গী আগে ছিল না। আগের সরকার, পুরানো যে সব সরকার ছিল তাদের যেটা বাজেট ছিল তারা সেটা খরচ করতে পারতেন না। প্রথম যুক্তফ্রন্ট সবকারের প্লান ছিল ৬৯ কোটি টাকা কিন্তু খরচ হয়েছিল ৫১ কোটি টাকা। ১৮ কোটি টাকা কম হয়েছিল। সুতরাং প্লানের জন্য সাপ্লিমেন্টারী বাজেট দেখাতে হয়নি। আমাদের প্লানের জন্য আমাদের সাপ্লিমেন্টারী বাজেট দেখাতে হচ্ছে। আমি প্লানের কথা যা প্রারম্ভিক বলেছিলাম তারপর সেই প্লান আমরা বাড়িয়েছি ৭ কোটি টাকা, এই ৪৩ কোটি টাকা এর মধ্যে রয়েছে। কিন্তু প্রথম যুক্তফ্রন্ট সরকারের প্লানে ছিল ৬৯ কোটি টাকা খরচ হয়েছিল ৫১ কোটি টাকা। ১৮ কোটি টাকা কম খরচ করেছে। কাজেই সাপ্লিমেন্টারী ডিম্যান্ড কম দিতে হত। কিন্তু সেই দৃষ্টিভঙ্গী চলতে পারে না। দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের ১৯৬৯-৭০ সালে বাজেটে প্লানের জন্য ধরা ছিল ৫৫ কোটি টাকা। সেই ৫৫ কোটি টাকার আসলে এ্যাকচুয়াল এক্সপেনডিচার হল ৪৫ কোটি টাকা এবং ১০ কোটি টাকা কম খরচ হল। সুতরাং ১০ কোটি টাকা কম খরচ হলে সাপ্লি-মেন্টারী ডিম্যান্ডটা কমে যাবে। কিন্তু সেই দৃষ্টিভঙ্গী থেকে আমরা সরে এসেছি। আমাদের ডেভেলপমেন্টের দৃষ্টিভঙ্গী দরকার, প্ল্যানের দৃষ্টিভঙ্গী দরকার এবং এই বাজেটকে আমরা সেই দৃষ্টিভঙ্গীতে আনতে চেষ্টা করেছি যাতে ফাইন্যানসিয়াল রুলসের উপরে ডেভেলপ-মেন্ট রুলসটা আসে। একটা রুলসে যা ক্ষমতা আছে সেই ক্ষমতা আমরা উন্নয়নের জন্য প্রয়োগ করবো--পূর্ববর্তী সরকার রাজ্যসরকারের এই ক্ষমতা তারা প্রয়োগ করেননি

**Shri Sarat Chandra Das :**
মিঃ প্রামানিক বললেন আমাদের কাছে রিপোর্ট আছে পৌরসভা বাতিল করবার জন্য উনি চিঠি দিয়েছেন। উনি নিশ্চয় সন্তুষ্ট হয়েই চিঠি দিয়েছেন যে পৌরসভা বাতিল করা হোক, তারপরে মাননীয় মন্ত্রী এলেন, উনি বলছেন সন্তোষজনক রিপোর্ট নয়, তারই জন্য বাতিলের রিপোর্ট দিচ্ছেন না। এখানে একজন সন্তুষ্ট হচ্ছেন, আর একজন অসন্তুষ্ট হচ্ছেন। আইনে নির্দিষ্ট করা আছে যে পৌরবিষয়ক কোন দুর্নীতি, স্বজন-পোষণ ইত্যাদি তদন্ত করার দায়িত্ব ডি,এম,এ'র আছে। তিনি রিপোর্ট দিয়েছেন এবং সেই ডি,এম,এ'র রিপোর্ট যদি অসন্তোষজনক হয় এবং যদি সন্তুষ্ট হতে না পারেন তাহলে ডি,এম,এ'র উপর কি এ্যাকসান নিয়েছেন--কেন না, একটি জেলার শাসনকর্তার রিপোর্ট যদি বেঠিক হয় তাহলে নিশ্চয় মাননীয় মন্ত্রিমহাশয় তার বিরুদ্ধে এ্যাকসান নিতে পারেন, তিনি কি এ্যাকসান নিয়েছেন সেটা জানাবেন কি?

**Mr. Speaker :** There is no such direction that the report of the District Magistrate will have to be accepted It has got the fullest consideration of the Minister concerned. It may be accepted or may not be accepted. Under the rules the Minister is not bound to accept the report—what he says.

### হুগলি জেলায় রাস্তার কাজ

*১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬।) **শ্রীগণেশ হাটুই :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার জাঙ্গিপাড়া ও চন্ডীতলা থানার অন্তর্গত দক্ষিণডিহি-আঁইয়া, লক্ষ্মণপুর-বড়গেছিয়া (ভায়া ইছাপসর) রাস্তাগুলির সার্ভে করা হয়েছে; এবং

(খ) সত্য হইলে, ঐ রাস্তাগুলির কাজ কবে নাগাত শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**Shri Ramkrishna Saraogi :**
(ক) এবং (খ) হ্যাঁ, ইছাপসর-আঁইয়া-দক্ষিণডিহি-ফুরফুরা বরাবর সাড়ে তিন মাইল রাস্তা সার্ভে করা হইয়াছে। প্রাককলন (এস্টিমেট) ও প্রয়োজনায় ভূমি দখলের পরে রাস্তা নির্মাণের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায় যদি না আর্থিক কৃচ্ছ্রতার জন্য কাজ বন্ধ করা হয়।

**Shri Ganesh Hatui :**
আমার প্রশ্ন ছিল দক্ষিণডিহি লক্ষ্মণপুর বড়গাছিয়া ভায়া ইছাপসর এই রাস্তাটি ইউজফুল বলে মার্টিন ট্রেন বন্ধ হবার জন্য বড়গাছিয়ার সঙ্গে যুক্ত করার কথা ছিল এবং এটা সিদ্ধান্তও হয়েছিল এবং বড়গাছিয়া পর্যন্ত সার্ভে হয়েছে, কিন্তু বড়গাছিয়া পর্যন্ত সার্ভে হয়েছে কিনা সেটা আমার উত্তরের মধ্যে পেলাম না কেন--মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Ramkrishna Saraogi :**
যে রাস্তাটি সার্ভে হয়েছে সেটা হচ্ছে ইছাপসর দক্ষিণডিহি এবং ফুরফুরা।

**Shri Ganesh Hatui :**
মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি, এই রাস্তাটিকে বড়গাছিয়া পর্যন্ত এক্সটেন্ড করা হয়েছে কিনা?

**Shri Ramkrishna Saraogi :**
নোটিশ দিলে বলতে পারবো।

**Shri Ganesh Hatui :**
নোটিশ দিতে হবে কেন, আমার প্রশ্নের মধ্যেই তো ভালভাবে লেখা আছে বড়গাছি র কথা। আপনি বলছেন ইছাপসর দক্ষিণডিহি এবং ফুরফুরা, কিন্তু বড়গাছিয়ার কথা উল্লেখ করেন নি, যদিও আমার প্রশ্নের মধ্যে এটা উল্লেখ ছিল। এখন বড়গাছিয়া পর্যন্ত সেটাকে এক্সটেন্ড করা হবে কিনা, মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Ramkrishna Saraogi :**
অনারেবল মেম্বার জানেন যে রাস্তাটি স্যাংসান হয়েছে সেটা হচ্ছে ইছাপসর আঁইয়া দক্ষিণডিহি ফুরফুরা এখন মাননীয় সদস্য বড়গাছিয়ার ব্যাপারে যে কোশ্চেন করছেন সেটা নোটিশ দিলে আমি দেখে তারপরে বলতে পারবো। কিন্তু যে রাস্তাটি স্যাংসান হয়েছে সেই রাস্তাটির সার্ভে কমপ্লিট করা হয়েছে।

**Shri Ganesh Hatui :**
ওখানকার জনসাধারণ যখন আপনার কাছে এই বলে রিপ্রেজেনটেসান দেন যে, এই পর্য্যন্ত রাস্তা হলে সাধারণ মানুষের উপকার হবে না এটাকে বড়গাছিয়া পর্য্যন্ত এক্সটেন্ড করা হোক তখন সেই পর্য্যন্ত হয় এবং সার্ভেও গত বছর হয়েছে। এখন আপনার উত্তরটা এরকম হচ্ছে কেন মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Ramkrishna Saraogi :**
আমি তো আগেই বলেছি যে, এটা আমি দেখবো। তবে মাননীয় সদস্য যদি হাউসেই উত্তর চান তাহলে নোটিশ দিলে সুবিধা হয়। আর তিনি যদি কোনদিন আমার সঙ্গে অফিসে দেখা করেন তাহলে আমি তাঁকে নকশা বা প্ল্যান যেটা এ্যাপ্রুভ করা হয়েছে সেটা দেখাতে পারি।

**Shri Bhawani Prosad Singha Ray :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পরিষ্কার প্রশ্নটা ছিল লক্ষণপুর—বড়গাছিয়া রাস্তাটির সার্ভে করা হয়েছে কিনা, একজন মাননীয় সদস্য বলেছেন, হয়েছে। আমার মন্ত্রিমহাশয়ের কাছে জিজ্ঞাস্য, সার্ভে করা হয়েছে কিনা জানাবেন কি?

**Shri Ramkrishna Saraogi :**
যে রাস্তা স্যাংসান করা হয়েছে সেই রাস্তার সার্ভে করা কমপ্লিট হয়েছে।

**Shri Bhawani Prosad Singha Ray :**
মাননীয় মন্ত্রি মহাশয়, কি জানাবেন, রাস্তা স্যাংসান করার আগে সার্ভে করা হয় না রাস্তা স্যাংসান করার পরে সার্ভে করা হয়?

**Shri Ramkrishna Saraogi :**

স্যাংসান করার পর হয়। যে রাস্তাগুলি স্যাংসান করা হয়েছে সেটা আমরা সার্ভে করি।

**Shri Bhawani Prosad Singha Ray :**

আমি আবার জিজ্ঞাসা করছি, কোন রাস্তা স্যাংসান করতে গেলে তার আগে সার্ভে করা হয় কি?

**Shri Ramkrishna Saraogi :**

যখন আমরা কোন রাস্তা স্যাংসান করি তখন আমরা প্রিলিমিনারী সার্ভে করে দেখি যে কিভাবে ওখানে রাস্তা হতে পারে। সেখানে এ্যালাইনমেণ্টের প্রশ্ন আছে ভূমির অবস্থা কি, সেখানে নদী নালার প্রশ্ন আছে কিনা, সেসব আমরা দেখি। কিন্তু যতক্ষণ পর্য্যন্ত না রাস্তাটা স্যাংসান হয় ততক্ষণ পর্য্যন্ত আমরা ফুল সার্ভে বা কমপ্লিট সার্ভে করতে পারি না।

**Shri Kanai Bhowmik :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই রাস্তাগুলি ৪র্থ প্ল্যানের অন্তর্ভুক্ত রাস্তা কিনা?

**Shri Ramkrishna Saraogi :**

হ্যাঁ।

**Shri Kanai Bhowmik :**

তাহলে মন্ত্রিমহাশয় জানাবেন কি, ৪র্থ প্ল্যান তো শেষ হয়ে গেল, এতদিনেও রাস্তাগুলি সার্ভে করা হচ্ছে না কেন?

**Shri Ramkrishna Saraogi :**

মাননীয় সদস্য নিশ্চয় জানেন যে প্রায় দেড় বছর আগে আমরা কতকগুলি রাস্তা এ্যাকসেপ্ট করেছিলাম যে এই এই রাস্তার কাজ আমরা করবো। ইতিমধ্যে আমরা সার্ভে কমপ্লিট করেছি কিন্তু আপনারা জানেন, রাস্তার সব কাজ এক দেড় বছরের মধ্যে করা সম্ভব নয়। সার্ভে আমরা করেছি, আমরা এসটিমেট করবো, জমি দখল সম্পর্কে ব্যবস্থা করবো ইত্যাদি। এই ভাবে বা এই প্রসেসে আমরা কাজ করি।

**Shri Kanai Bhowmik :**

তাহলে দেখা যাচ্ছে ৪র্থ প্ল্যানের রাস্তাগুলি ফিফ্‌থ প্ল্যানে হবে। মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, ফিফ্‌থ প্ল্যানের রাস্তাগুলি কি তাহলে সিক্সথ প্ল্যানে হবে?

**Shri Ramkrishna Saraogi :**

পি,ডবলু,ডি'র বাজেট নিয়ে যখন বিধানসভায় আলোচনা হয়েছিল তখন মাননীয় সদস্যরা নিশ্চয় শুনেছিলেন, বলা হয়েছিল, সমস্ত রাস্তাগুলি ৪র্থ প্ল্যানে স্যাংসান করা হয়েছে সেই সমস্ত রাস্তা স্পিল-ওভার হয়ে ফিফ্‌থ প্ল্যানে চলে যাচ্ছে।

## STARRED QUESTIONS

### (to which oral answers were given)

### Murder of an A.S.I. posted at Chanditala P.S.

***358.** (Admitted question No. *37.) **Shri Md. Safiullah :** Will the Ministe in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the Government is aware of the incident in which one Shri Mon Saha, an A.S.I., posted at Chanditala P.S., was reported to have be killed on the 9th January, 1973;

(b) (i) whether Government has made an enquiry into the matter; and
(ii) if so, the findings of the enquiry; and

(c) (i) if it is a fact that one Shri Ram Chandra Tiwari, a Constable, wh subsequently died in jail custody was connected with the abov incident; and
(ii) if so, the reason for the death of the said Constable in jail custody

**Dr. Md. Fazle Haque :** (a) Yes; but the name of the deceased A.S.I. w Manojit Saha and not Manoj Saha.

(b) (i) The cause has been investigated by the C.I.D West Bengal.
(ii) The case ended in P.R.T.

(c) (i) Yes.
(ii) Illness.

[1-20—1-30 p.m.]

**Shri Md· Safiullah :**
মাননীয় মন্ত্রী, এটা একটা দুঃখজনক ঘটনা। গত ১৯৭৩-এর ৯ই জানুয়ারী প্রকা দিবালোকে তিওয়ারী গুলি করেছিল। আপনি বলছেন যে ইনভেস্টিগেশানটা সি,আই,ি করছে। আপনি কি দয়া করে জানাবেন যে সেই রিপোর্ট আপনি পেয়েছেন কি না

**Dr. Md Fazle Haque :**
সি,আই,ডি-র ইনভেস্টিগেশান করা হয়ে গেছে এবং ফাইনাল রিপোর্ট দিয়েছে।

**Shri Md· Safiullah :**
মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন সেই রিপোর্টে ফাইন্ডিংস কি আছে; আন্ডার হোয়া সারকামসটেনসেস তাকে মারা হয়েছিল?

**Dr. Md. Fazle Haque :**
কেন গুলি করেছে ঘটনাটি মোটামুটি আপনি জানেন। রামচন্দ্র তেওয়ারী সে একজ সেন্ট্রী কনসটেবল। তার নিজের গুলিতে ফায়ারিং করার পর—এস,আই, মনোজিত সাহ আর একজন কানাইলাল সাহা আহত হন। তার মধ্যে মনোজ সাহা মারা যায় দমদ হসপিটালে জেলে কিছুদিন থাকবার পর। তিনি মানসিক অসুস্থতায় ভুগছিলেন এবং দমদ জেলে তিনি দু'বার আত্মহত্যার চেষ্টা করেন। আত্মহত্যার চেষ্টায় বিফল হবার কারণে তিনি অসুস্থ হন এবং মারা যান। মারা যাবার পরে ডিটেইলড রিপোর্ট কিছু পাওয় যায়নি। সেজন্য ফাইনাল রিপোর্ট করে দিতে হয়েছে।

**Shri Md· Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, আপনি বলেছেন যে জেল কাস্টোডিতে মারা গেছে ইলনেসের জন্য কিন্তু তা নয়। স্বীকারোক্তির জন্য তার উপর টর্চ্চার করা হয়েছিল যার ফলে সে পাগল হয়ে যায়। পাগল হবার পরের শ্রেণী লুসিড পিরিয়ড সেই লুসিড পিরিয়ডে সেই সুইসাইড করেছে, এটা কি আপনি জানেন?

**Dr. Md Fazle Haque :**

তার উপর টর্চার করা হয়েছে এটা সত্য নয়। তিনি মানষিক রোগে ভুগছিলেন। তিনি নিজে দু'বার সুইসাইড করতে গিয়েছিলেন—একবার আগুনে পুড়ে আত্মহত্যার চেষ্টা করতে গিয়েছিলেন এবং সেই আগুনে পোড়ার জন্য অসুস্থ হওয়ার জন্য মারা গেছেন।

**Shri Md· Safiullah :**

মাননীয় মন্ত্রিমহাশয়, তাকে টর্চার করা হয়েছিল এটা একশতবার সত্য। তার কারণ হচ্ছে, ঘুষের বখরা নিয়ে এই গুলি চলেছিল। গুলিটা কেন হয়েছিল সেটা আপনি জানেন? আমার থানায় আমি একটার পর একটা ও.সি-কে বদলি করেছি। কেন? দীর্ঘদিন ধরে হাউসে নিয়ে এসে দেখিয়েছি পুলিশ বুলেট ব্যবহার করে ডাকাতি করছে। কাজেই ঘুষের বখরা নিয়ে এটা হয়েছিল এবং তার মুখটাকে বন্ধ করে দেবার জন্য তাকে টর্চার করে মারা হয়েছে। এটা একটা সিরিয়াস ক্রাইম। কাজেই আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো যে এই রিপোর্টটি আমাদের উনি দিন এবং হাউসকে একটা কারেক্ট রিপোর্ট দেবেন কি?

(নো রিপ্লাই)

### আসানসোল-আনুলিয়াঘাট রাস্তা

*৩৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৬।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ**— পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, আসানসোল মহকুমার অন্তর্গত আসানসোল-আনুলিয়াঘাট ভায়া দোমহানী বাজার-জামগ্রাম, একমাত্র পাকা রাস্তাটির অবস্থা বর্তমানে অত্যন্ত খারাপ হওয়ায় উক্ত রাস্তার পাশে কেন্দ্রীয় সরকারের সর্ববৃহৎ হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র, বহু গ্রাম, কয়লাখনি ও কারখানা ইত্যাদির সহিত যোগাযোগের বিশেষ অসুবিধা হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত রাস্তাটির পূর্ণ সংস্কারের কোন ব্যবস্থা হইতেছে কিনা এবং হইলে, কবে নাগাত উহার কাজ আরম্ভ হইবে?

**Shri Ramkrishna Saraogi :**

(ক) এবং (খ) হ্যাঁ, তবে কেন্দ্রীয় সরকারী হাসপাতাল সংযোগকারী রাস্তার অবস্থা ভাল। প্রশ্নে উল্লেখিত রাস্তার অন্যান্য অংশে সংস্কারের প্রয়োজন আছে কিন্তু অর্থাভাব-হেতু তাহা করা সম্ভব হইতেছে না। প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলেই রাস্তা সংস্কারের কাজ আরম্ভ করা যাইবে।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি মনে করেন যে এটা একটা বিশেষ প্রয়োজনীয় রাস্তা এবং এই রাস্তাটি তৈরী করা একান্ত উচিত। এই রাস্তাটি হাসপাতালের সঙ্গে যোগাযোগের জন্য একটা প্রয়োজনীয় রাস্তা। এই রাস্তাটি নির্মাণ করা অবিলম্বে দরকার বলে মনে করেন কি না?

**Shri Ramkrishna Saraogi :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা বলেছেন তার সঙ্গে আমি এক মত যে রাস্তাটি সংস্কার হওয়ার নিতান্ত আবশ্যক এবং এটার জন্য আমি চেষ্টা করে যাচ্ছি। কিন্তু অর্থাভাবের জন্য, এখন আমাদের সীমিত অর্থ যা আছে সেটা দেখে কোন এ্যাসিওরেন্স দেওয়ার সাহস এই সময় হচ্ছে না। কিন্তু আবশ্যক আছে এবং দরকার যে আছে সেটা আমি নিশ্চয়ই মনে রাখছি।

**Shri Puranjoy Pramanik :**
মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে আপনাদের এই অর্থাভাব কতদিনে ঘুচবে?

(নো রিপ্লাই)

**পৌরসভার বিকল্প নোটিফায়েড এরিয়া অথরিটি**

*৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৫।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** পৌরকার্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গ রাজ্যের বিভিন্ন জায়গায় পৌরসভার পরিবর্তে নোটি-ফায়েড এরিয়া অথরিটি নামক সংস্থা আছে; এবং

(খ) সত্য হইলে, (১) কোথায় কোথায় এইরূপ নোটিফায়েড এরিয়া অথরিটি আছে এবং (২) উক্ত এলাকার পৌরশাসন চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Shri Subrata Mukhopadhaya :**

(ক) হ্যাঁ।

(খ) (১) বর্তমানে পশ্চিমবঙ্গের বর্ধমান জিলায় দুর্গাপুর, নদীয়া জিলায় কল্যানী এবং বীরভূম জিলায় সাঁইথিয়াতে নোটিফায়েড এরিয়া অথরিটি আছে।

(২) উক্ত নোটিফায়েড এলাকাগুলিতে প্রায় পৌরসভার ন্যায়ই শাসন চালু আছে। কিন্তু ঐ সংস্থাগুলিকে পৌরসভায় রূপান্তরিত করিবার কোন পরিকল্পনা বর্তমানে সরকারের নাই।

**Shri Aswini Ray :**
মন্ত্রিমহাশয় বললেন যে প্রায় পৌরসভার মত শাসন ব্যবস্থা চালু আছে। এই প্রায় কথাটার মানে কি? কারণ পৌরসভা যখন চালু থাকে সেখানে পৌর প্রতিনিধি এবং মিউনিসিপ্যাল কমিশনার্সদের দ্বারা একটা গণতান্ত্রিক পদ্ধতিতে পরিচালনা ব্যবস্থা থাকে। প্রায় ব্যবস্থা চালু আছে, এটা বলতে আপনি কি বোঝাচ্ছেন? সেই বোর্ডে কারা কাজ করছেন?

**Shri Subrata Mukhopadhaya :**
অথারিটি করছে, একটা নমিনেটেড অথারিটি করে দেওয়া হয়, সেই অথারিটি দেখাশোনা করেন।

**Shri Aswini Ray :**
সেই অথারিটি কিভাবে তৈরী হয়েছিল, এটা কি নির্বাচনের মাধ্যমে হয়েছিল, না নমিনেশনের মাধ্যমে গঠিত হয়েছিল?

**Shri Subrata Mukhopadhya :**
এটা সরকারের মনোনয়নের মাধ্যমে হয়েছিল।

**Shri Aswini Ray :**

এই নমিনেশন আপনারা করলেন, এটা তো অগণতান্ত্রিক পদ্ধতি। কারণ আমরা চেয়েছি আরও গণতন্ত্রীকরণ, এই মনোয়নয়ন যাদের করলেন, এরা কতদিন আগে মনোনীত হয়েছে এবং এখানে নির্বাচন পদ্ধতি করবেন কি না?

**Shri Subrata Mukhopadhaya :**

গণতন্ত্র মানে শুধু নির্বাচন নয়। গণতন্ত্রের আরও ব্যাপক মানে আছে। এটা সংবিধান অনুসারেই স্থির হয়েছে।

**Shri Harasankar Bhattacharyya :**

মনোনয়নের ভিত্তি কি ছিল?

**Shri Subrata Mukhopadhaya :**

উপযুক্ত মানুষকেই মনোনয়ন দেওয়া হয়। যারা সার্ভিস দিতে পারেন তাদেরই দেওয়া হয়।

**Shri Harasankar Bhattacharyya :**

সরকারের বিবেচনার ভিত্তি কি?

**Mr. Speaker :**

ডিস্ক্রিশন।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি যে এই ডিসক্রিশন প্রয়োগ করবার জন্য আপনারা নিজের দলের লোকের কথা বেশী করে ভাবেন কি না?

**Shri Subrata Mukhopadhya :**

আমরা সব চেয়ে বেশী করে ভাবি যাতে উপযুক্ত লোক আসে এবং তারপর ভাবি সি,পি,আই-এর কথা।

**Shri Radharaman Saha :**

পশ্চিমবাংলায় আর কোন নোটিফায়েড এরিয়া অথারিটি করার কোন পরিকল্পনা আছে কি?

**Shri Subrata Mukhopadhaya :**

না নেই।

**Shri Aswini Ray :**

তাহলে দুর্গাপুর নোটিফায়েড এলাকায় যে জল কষ্ট আছে, জলাভাব দুরীকরণের জন্য ঐ বোর্ড তো কিছু করতে পারছেন না, সরকার এই বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Shri Subrata Mukhopadhaya :**

সরাসরি এটা কিছু করা যায় না, কারণ এইগুলোর স্বায়ত্ব শাসনের অধিকার আছে, ঐ নোটিফায়েড অথারিটি ওটা দুর করবে, তা যদি না করে থাকে তাহলে জানালে আমাদের ব্যবস্থা নিতে হয়।

**Shri Aswini Roy :**
এখানে কোন মিউনিসিপ্যাল ট্যাক্স নেই, তার কোন ফান্ড আছে কি না জানি না কিন্তু যদি কোন নোটিফায়েড অথারিটি জল কষ্ট নিবারণের জন্য আবেদন করে তাহলে সরকার সেই দায়িত্ব নিতে রাজী আছেন কি না?

**Shri Subrata Mukhopadhaya :**
সরকারের একটা বিশেষ ডিপার্টমেন্ট আছে, হেল্থ ডিপার্টমেন্ট, এই বিষয়ে সেই দপ্তরের সঙ্গে যোগাযোগ করুন কাজ হবে।

**Shri Puranjoy Pramanik :**
বর্ধমান জেলার আসানসোল মহকুমায় নূতন পঞ্চায়েত আইন চালু হবার পর কতকগুলো এরিয়া নোটিফায়েড এরিয়া নয় আর পঞ্চায়েতের মধ্যেও নয়, সেখানে ইউনিয়ন বোর্ডও নেই, সেই এলাকাগুলো নোটিফায়েড এরিয়ার মধ্যে আনবার কোন পরিকল্পনা আছে কি?

**Shri Subrata Mukhopadhaya :**
না।

### সরকার কর্তৃক বাংলা বন্ধ প্রতিরোধ

*৩৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৭।) ডাঃ **একামুল হক বিশ্বাস** ঃ স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৩ সালের দু'দিনের 'বাংলা বন্ধ' সরকার কর্তৃক প্রতিরোধ করা হইয়াছিল; এবং

(খ) সত্য হইলে, যে সকল সরকারী কর্মচারী সরকারী আদেশ উপেক্ষা করিয়া 'বাংলা বন্ধ'-এর সহযোগিতা বা পালন করিয়াছিলেন, তাঁহাদের সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

[1-30 1-40 p.m.]

**Dr. Md Fazle Haque :**
(ক) সরকার কর্তৃক প্রতিরোধের প্রশ্ন ওঠে না। সরকার কর্তৃক এ জাতীয় বন্ধ সমর্থিত হয় না। সাধারণ জীবনযাত্রা চালু রাখার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হইয়াছিল।

(খ) বন্ধের দিন যে সকল কর্মচারী ছুটী মঞ্জুর না করাইয়া অফিসে অনুপস্থিত থাকিবেন নিয়োগকর্তার নিকট তাহাদের অনুপস্থিতির কারণ দর্শাইবার নির্দেশ দেওয়া হইয়াছিল। কর্মচারীগণ কর্তৃক দর্শিত তাহাদের অনুপস্থিতির কারণ নিয়োগকর্তা পরীক্ষিত হইয়া তাহা সন্তোষজনক বিবেচিত না হইলে অনুপস্থিত কর্মচারীগণের সেইদিনের বেতন কাটিবার এবং তাহাদের চাকুরীর ধারাবাহিকতায় ছেদ ঘটাইবার নির্দেশ দেওয়া হয়।

**Dr. Ekramul Haque Biswas :**
ইহা কি সত্য যে সরকার পক্ষ থেকে উক্ত বাংলা বন্ধের দিন সাধারণ মানুষের কাছে আবেদন করা হয়েছিল, তাতে সরকার সাধারণ মানুষের কাছ থেকে কতটা সাড়া পেয়েছিলেন?

**Dr. Md. Fazle Haque :**

পূর্ণ সাড়া পাওয়া গিয়েছিল, সেদিন বন্‌ধে সাধারণ মানুষ সাড়া দেয় নি।

**Dr. Ekramul Haque Biswas :**

যে সকল সরকারী কর্মচারী বন্‌ধের দিন কাজে আসেননি তাদের একটা হিসাব দিতে পারবেন কি?

**Dr. Md Fazle Haque :**

হিসাবটা এখনি আমি দিতে পারছি না, কারণ ঐ বিষয়ে ডিপার্টমেন্টাল পরীক্ষা চলছে।

**Dr. Ekramul Haque Biswas :**

যারা সরকারী নির্দেশ সেদিন মানেনি, তাদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হবে?

**Dr Md Fazle Haque :**

কি কি ব্যবস্থা গ্রহণ করা হবে তা আমি আগেই জানিয়েছি, এখনো কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি, ডিপার্টমেন্টালি পরীক্ষা করে তারপর ব্যবস্থা নেওয়া হবে।

**Dr. Ekramul Haque Biswas :**

যে সকল সরকারী কর্মচারীরা এই বন্‌ধের বিরোধিতা করেছিলেন, তাদের ক্ষেত্রে সরকার কোন প্রমশন বা পদোন্নতির কথা চিন্তা করছেন কি?

**Dr. Md Fazle Haque :**

এ প্রশ্ন আসে না।

**Abdul Bari Biswas :**

মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে এই বাংলা বন্দের দিন যে সমস্ত সরকারী কর্মচারী অফিস করেননি, তাদের সংখ্যা কোন জেলায় কত জন, আমি জানি আপনার কাছে রিপোর্ট আছে, এবং তাদের বিরুদ্ধে কোন রকম একসান নেবেন কি?

**Dr. Md. Fazle Haque :**

নোটিশ দিলে বলতে পারব।

**Abdul Bari Biswas :**

এতে নোটিশের কোন প্রশ্ন নেই, এটা একটা পজিটিভ কোশ্চেন, এতে বলা হচ্ছে কোন জেলায় কতজন আসেনি এবং তাদের বিরুদ্ধে কি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Mr. Speaker :**

ফ্যাক্টস আর নট উইথ হিম, হি ওয়ান্টস্‌ নোটিশ।

**Shri Biswanath Chakrabarti :**

মন্ত্রিমহাশয় কি এটা জানাবেন যে পশ্চিমবঙ্গের সরকারী কর্মচারীদের কোন বন্‌ধ বা আন্দোলনে যোগ দেবার অধিকার তিনি স্বীকার করেন কিনা?

**Dr. Md Fazle Haque :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আন্দোলন এক জিনিষ আর বন্‌ধ আর একটা জিনিষ। আন্দোলন করার নিশ্চয়ই গণতান্ত্রিক অধিকার আছে।

**Shri Biswanath Chakrabarti :**

আমরা এত কাল ধরে জেনে আসছি বন্‌ধ একটা আন্দোলনের রূপ, সুতরাং, অন্যান্য নাগরিকদের অনেক অংশ নিশ্চয়ই এই বন্‌ধের সঙ্গে যুক্ত হয়েছিল, তাহলে কি অন্যান্য অংশের নাগরিকদের সঙ্গে সরকারী কর্মচারীদের পার্থক্য করা হবে যে বন্‌ধ এক ধরনের আন্দোলন তাতে তারা যাতে যোগ দিতে না পারে এবং অন্যান্য নাগরিকদের থেকে সরকার তাদের আলাদা করে দ্বিতীয় শ্রেণীর নাগরিক বলে মনে করছেন কি?

**Dr. Md. Fazle Haque :**

এখানে দ্বিতীয় শ্রেণীর নাগরিককের প্রশ্ন হচ্ছে না, আমরা জনসাধারণের সঙ্গে আছি, জনসাধারণের কল্যাণের জন্য সরকারী যন্ত্র যাতে বিকল করে দিতে না পারে সরকারী অগ্রগতি যাতে ব্যাহত না হয় তার জন্য এই ব্যবস্থা করা হয়েছে।

**Shri Biswanath Chakrabarti :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা প্রশ্ন করতে চাই, সরকারী অগ্রগতি রোধ করবার কথা উনি বলছেন, কিন্তু এমন একটা বন্‌ধের কথা আমার জানা আছে, ২৭এ জুলাই-এর বন্‌ধ, সেই বন্‌ধের মোটামুটি দাবী ছিল মজুতদার এবং মুনাফাখোরদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ-এর, এটা কি মন্ত্রিমহাশয় মনে করেন যে এ দাবীতে বন্‌ধ ডাকার ফলে সরকারী অগ্রগতি ব্যাহত হওয়ার কোন সম্ভাবনা ছিল?

**Dr. Md. Fazle Haque :**

এটা মতামতের প্রশ্ন।

**Shri Gautam Chakrabartty :**

এই সরকার আসার পর যে সব বাংলা বন্‌ধ হয়ে গেল তাতে যেসব সরকারী কর্মচারী কাজে যোগদান করেননি, তাদের সম্বন্ধে সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**Dr. Md. Fazle Haque :**

কি কি ব্যবস্থা গ্রহণ করব সেটা আমরা সারকুলার দিয়ে জানিয়ে দিয়েছি; তবে এখনও পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি।

**Shri Gautam Chakrabartty :**

কোন সরকারী কর্মচারীর বিরুদ্ধে যদি কোন শাস্তিমূলক ব্যবস্থা নিতে হয় তাহলে তা ৭ দিনের মধ্যে নেওয়া হয়। কিন্তু অনেকদিন বাংলা বন্‌ধ হয়ে গেল, অথচ আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হল না কেন?

**Dr. Md. Fazle Haque :**

৭ দিনের মধ্যে নিতে হবে এরকম আমার জানা নেই, তবে সমস্ত ব্যাপারটা পরীক্ষা করে দেখছি।

**Shri Gautam Chakrabartty :**

এই বিবেচনা কতদিন চলবে?

**Dr. Md. Fazle Haque :**
যত তাড়াতাড়ি পারা যায় করছি।

**Abdul Bari Biswas :**
অনেক সরকারী কর্মচারী যারা এ,ডি,এম-এর কাছে লিখিতভাবে দিয়ে এসেছে যে আমরা বন্‌ধে অংশ গ্রহণ করেছি তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Dr. Md. Fazle Haque :**
যাদের উত্তর সন্তোষজনক হবে না তাদের ব্রেক অফ সার্ভিস হবে এবং বেতন কাটা হবে।

**Shri Mohammad Dedar Baksh :**
২টা বন্‌ধে ক্ষতির পরিমাণ কত?

**Dr. Md. Fazle Haque :**
ক্ষতির পরিমাণ বলতে পারব না।

**Shri Bireswar Roy :**
কাজে যোগদান করতে ইচ্ছুক সরকারী কর্মচারীদের যারা বাধা দিয়েছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**Dr. Md. Fazle Haque :**
আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হবে।

### চলচ্চিত্র স্টুডিও

*৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৩।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী**ঃ তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় বর্তমানে কয়টি চলচ্চিত্র স্টুডিও কার্যরত অবস্থায় রহিয়াছে;

(খ) এই স্টুডিওগুলিতে বর্তমানে বৎসরে গড়ে কয়টি করিয়া চিত্র নির্মিত হইতেছে; এবং

(গ) এই স্টুডিওগুলিতে কর্মরত যন্ত্রবিদ ও কারুকুশলীদের (১) মাসিক বেতনের নিশ্চয়তা (২) উপযুক্ত বেতনক্রম প্রবর্তন, (৩) প্রভিডেন্ট ফান্ড ও গ্র্যাচুইটি প্রবর্তন, এবং (৪) চাকুরির নিরাপত্তা বিধান সম্পর্কে সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**Shri Subrata Mukhopadhaya :**

(ক) চারটি।

(খ) গড়ে প্রতি বৎসর ৩০টি ছবির কাজ হয়।

(গ) স্টুডিওগুলিতে কর্মরত যন্ত্রবিদ ও কারুকুশলীদের—

(১) মাসিক বেতনের নিশ্চয়তা ১৯৪৮ সালের ন্যূনতম বেতন আইন ও ১৯৬৩ সালের দোকান ও সংস্থা আইন অনুসারে,

(২) উপযুক্ত বেতনক্রম ন্যূনতম বেতন আইন অনুসারে,

(৩) ন্যূনতম ২০ জন কর্মচারীর ভিত্তিতে প্রভিডেন্ড ফান্ড ও গ্রাচুইটি প্রদান আইন অনুযায়ী; এবং

(৪) চাকুরীর নিরাপত্তা ১৯৪৭ সালের শিল্প বিরোধ আইন অনুসারে নিয়ন্ত্রিত হয়। সম্পর্কে সরকারের অন্য কোন বিশেষ ব্যবস্থার পরিকল্পনা নাই।

[1-40—1-50 p.m.]

**Shri Biswanath Chakraborti :**

আর্থিক অভাবের জন্য ৪টা ছাড়া আর যে সব বন্ধ হয়ে গেছে—বাংলা চলচিত্রের স্বা তাদের কাজে লাগাবার কথা চিন্তা করছেন কি?

**Shri Subrata Mukhopadhaya :**

সরকার এজন্য অত্যন্ত উদ্বিগ্ন এবং কিছু কিছু ব্যবস্থা চলচিত্র উন্নয়নের যে পর্ষদ গঠন ক হয়েছে তার মধ্য দিয়ে তথ্য জনসংযোগ বিভাগের পক্ষ থেকে করা হয়েছে এবং হচ্ছে

**Shri Biswanath Chakraborti :**

চলচিত্র উন্নয়ন পর্ষদ যে তৈরী হয়েছে সেটা আমরা দেখেছি। আপনি কি জানেন যা সিনে টেক্‌নিসিয়ানস এবং কর্মচারী তাঁদের মধ্যে একটা মত আছে চলচিত্র উন্নয়ন পর্ষ সরকারী লোক ছাড়া আর যাঁরা আছেন তাঁরা অধিকাংশ হচ্ছেন প্রযোজক এবং পরি চালকদের প্রতিনিধি, কর্মচারী বা টেক্‌নিসিয়ানদের প্রতিনিধি নেওয়া নেই, এই সম্প তাঁদের নেওয়ার কোন ব্যবস্থা অবলম্বন করবেন কি?

**Shri Subrata Mukhopadhaya :**

তাদের উন্নয়ন পর্ষদের সদস্য না করেও সরকার সব সময় তাঁদের মতামত গ্রহণ করেন তাছাড়া প্রতিটি ব্যাপারে ল্যাবোরেটরী, স্টুডিও ব্যাপারে টেক্‌নিসিয়ান এবং অন্যা কর্মচারীদের সঙ্গে পরামর্শ করে করেন।

**Shri Biswanath Chakraborti :**

তথ্যমন্ত্রী মহাশয় কি এটা জানেন স্টুডিও সাপ্লাই কো-অপারেটিভ সোসাইটি লিমিটে যেটা হচ্ছে ২ নম্বর এন, টি, স্টুডিও ছিল তারা ৮ই অক্টোবর থেকে তাদের কর্মচারীদে বকেয়া বোনাস পাওনা ইত্যাদি না দিয়ে স্টুডিও বন্ধ করে দেয়, সে সম্পর্কে গভর্ণমেন্টে কাছে নিশ্চয়ই রিপ্রেজেনটেসান হয়েছে, সেটা খেলার জন্য আপনি কি প্রয়োজনীয় ব্যব অবলম্বন করেছেন?

**Shri Subrata Mukhopadhaya :**

এটা সরকারের কো-অপারেটিভ দপ্তরের সঙ্গে যুক্ত রয়েছে, ব্যাপারটা সরকারের পক্ষ থেকে কো-অপারেটিভ দপ্তরের সঙ্গে যোগাযোগ সুরু করা হয়েছে, চেষ্টা করা হচ্ছে যা তাড়াতাড়ি এটা খোলা সম্ভব হয়।

**Shri Biswanath Chakraborti :**

আপনার দপ্তর ফিল্ম ইনডাষ্ট্রি দেখাশুনা করে, ইতিমধ্যে কি আপনার দপ্তর লেবা দপ্তরকে দিয়ে মালিককে নির্দেশ দেওয়াতে পারেন কর্মচারীদের বকেয়া মাইনে এব বোনাস দিয়ে দেওয়ার জন্য?

**Shri Subrata Mukhopadhaya :**

আমরা মালিকের সাথে কথা বলেছি, মালিককে ঐ ধরণের প্রেসার দিয়ে কিছু হবে ব মনে হচ্ছে না। সেজন্য কো-অপারেটিভের অনুমতি নিয়ে তথ্য এবং জনসংযোগ বিভা ম্যানেজমেন্ট পরিবর্তন করে হোক বা অন্যভাবে হোক সেটা খোলার চেষ্টা করছে।

**Shri Biswanath Chakraborti :**

চলচিত্র উন্নয়ন পর্ষদ যেটা গঠিত হয়েছে চলচিত্র উয়নয়নের জন্য, আমি দেখেছি তাঁদের যে ওয়াকিং গ্রুপ বোর্ড তাঁরা কতকগুলি সাজেসান সরকারের কাছে দিয়েছিলেন। বাংলা চলচিত্র উন্নয়নের জন্য আমরা সকলেই উদ্বিগ্ন হয়ে রয়েছি, অভিনেতা অভিনেত্রীরা কাজ পাচ্ছেন না, টেক্‌নিসিয়ানরা কাজ পাচ্ছেন না, একটা ভীষণ অবস্থা চলেছে, সেজন্য তাঁরা কতকগুলি সাজেসান আপনাদের কাছে দিয়েছেন যেমন, চেন বাড়ান, হাউসের প্রোটেকসান, ফিল্ম ইত্যাদি, সে সম্পর্কে সরকার কোন সুনির্দিষ্ট চিন্তা করছেন কিনা এবং কোন কার্যকরী ব্যবস্থা নিচ্ছেন কিনা?

**Shri Subrata Mukhopadhaya :**

ওয়াকিং গ্রুপের আমি চেয়ারম্যান। অলরেডি ওয়াকিং গ্রুপের রিপোর্ট পর্ষদের কাছে সাবমিট করা হয়েছে এবং পর্ষদ প্রায় ৯০।৯৫ ভাগ মেনে নিয়েছেন এবং যেগুলি মেনে নিয়েছেন সেগুলি রূপায়নের কাজ সুরু হয়ে গেছে।

**Shri Biswanath Chakraborti :**

মাননীয় তথ্যমন্ত্রী কি এটা বলবেন আমরা আইনসভার সদস্য এবং পশ্চিমবাংলার মানুষ কি ১৯৭৪ সালে এটা দেখতে পাবেন গড়ে ৩০টি ছবির চেয়ে অন্ততঃপক্ষে ২গুণ আড়াই গুণ ছবি পশ্চিমবাংলায় নির্মিত হচ্ছে, সেই ব্যবস্থা নেবেন কি?

**Shri Subrata Mukhopadhaya :**

২ গুণ আড়াই গুণের দরকার নেই, আমরা হিসাব করে দেখেছি মোটামুটি ৫০টি ছবি যদি নির্মাণ করা যায় তাহলে স্টুডিওগুলির অবস্থা ফিরে যাবে, টেক্‌নিসিয়ানরা যথেষ্ট সাহায্য লাভ করতে পারবেন। সেজন্য যে সমস্ত স্টেপ নেওয়া দরকার বলে মনে করছি সেগুলি নেওয়া হলে নিশ্চয়ই তা সম্ভব হবে।

**Shri Rajani Kanta Doloi :**

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি রাজ্যে কোন ফিল্ম ইনস্টিটিউট স্থাপন করার কোন প্রস্তাব আছে কিনা?

**Shri Subrata Mukhopadhaya :**

না।

**Shri Narayan Bhattacharya :**

মন্ত্রিমহাশয় নিশ্চয়ই জানেন, পশ্চিমবাংলার সিনেমা হলগুলোতে বাংলা ছবি কম দেখান হয় এবং এই সিনেমা হলগুলোতে বাধ্যতামূলকভাবে বাংলা ছবি দেখাবার কোন ব্যবস্থা নেই। আমার প্রশ্ন হচ্ছে এই ব্যাপারে কোন আইন প্রনয়নের কথা ভাবছেন কি?

**Shri Subrata Mukhopadhaya :**

এই চেষ্টা সরকার থেকে আগে করা হয়েছিল কিন্তু রূপায়নের দিক থেকে ফল লাভ হয়নি। সরকার সেই জন্য ২১টি সিনেমা হল যেখানে বাংগালী বেশী বাস করে সেখানে আইন করে নয়, আপসে একটা ব্যবস্থা করেছেন এবং দেখছেন যদি ৫০টি প্রোডাকসন হয় তাহলে যথেষ্ট হবে।

**Shri Narayan Bhattacharya :**

মন্ত্রিমহাশয় নিশ্চয়ই জানেন কোলকাতা শহরে অনেক সিনেমা হলে বাংলা ছবি দেখান হয় না কাজেই আমার প্রশ্ন হচ্ছে এই সমস্ত হলে বাধ্যতামূলকভাবে বাংলা ছবি দেখানোর কথা চিন্তা করছেন কি?

**Shri Subrata Mukhopadhaya :**

বাধ্যতামূলকভাবে দেখানোর প্রশ্ন আসে না কারণ এখন মাত্র ১৪।১৫।১৬টি প্রোডাকসন হ এই প্রোডাকসন যদি ৪০।৫০টি হয় তখন বাধ্যতামূলক করার ক্ষেত্রে লাভ ফল হতে পা

### পঞ্চায়েত নির্বাচনের জন্য ডিলিমিটেশনের কাজ

***৩৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৬।) **শ্রীআবদুল বারি বিশ্বাস** ঃ পঞ্চায়েত বিভাগে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আগামী পঞ্চায়েত নির্বাচনের উদ্দেশ্যে নতুন আই অনুসারে ডিলিমিটেশনের কাজ কি নীতির ভিত্তিতে চলছে?

**Shri Subrata Mukhopadhaya :**

পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৭৩ এবং পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (নির্বাচন) নিয়মাবলী ১৯৭৪'এ যে নীতি নির্দেশীত হইয়াছে সেই নীতির ভিত্তিতেই পঞ্চায়েতীরাজ প্রতিষ্ঠান সমূহের সীমা নির্ধারণ করা হইতেছে।

### ইছানগরী-বকপোতা ও ইছানগরী-জাঙ্গীপাড়া রাস্তা

***৩৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৩।) **শ্রীগণেশ হাটুই** ঃ পূর্ত বিভাগের মন্ত্রিমহাশ অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইছানগরী-বকপোতা ও ইছানগরী-জাঙ্গীপাড়া রাস্তার প্রশস্তকরণের কাজ কতদূ অগ্রসর হইয়াছে; এবং

(খ) উক্ত রাস্তা দুইটির প্রশস্তকরণের কাজ কবে নাগাত শেষ হইবে বলিয়া আশা কর যায়?

**Shri Ramkrishna Saraogi :**

(ক) ইছানগরী বকপোতাঘাট রাস্তাটির প্রায় সাড়ে ৬½ মাইল পর্য্যন্ত এবং ইছানগরী জঙ্গীপাড়া রাস্তাটির প্রায় ৫ মাইল পর্য্যন্ত পীচ ঢালার কাজ ষেশ হইয়াছে।

(খ) ১৯৭৪ সালের মাঝামাঝি নাগাদ কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

**Shri Ganesh Hatui :**

মন্ত্রিমহাশয় বোধ হয় জানেন ইছানগরী, জাঙ্গীপাড়া এবং হরিপাল রোড রাস্তাটির একটি অংশ করা হয়েছে এবং একটি অংশ বন্ধ আছে এবং তার ফলে বাস চলাচলে অসুবিধ হচ্ছে, এ্যাক্সিডেন্ট হচ্ছে, প্যাসেঞ্জাররা মরে যাচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে এই রাস্তা জাঙ্গীপাড় থেকে হরিপাল রোড পর্য্যন্ত চওড়া করবেন কিনা?

**Shri Ramkrishna Saraogi :**

ইছানগরী থেকে বকপোতা পর্যন্ত রাস্তাটি ওয়াইডেনিং এবং স্ট্রেংদেনিং করার কথা আছে এবং সেটা আমরা করে যাচ্ছি।

### বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের শয়নগৃহে গুলিবর্ষণ

***৩৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৪।) **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য** ঃ গত ৩১এ আগস্ট ১৯৭৩ তারিখে প্রদত্ত তারকাচিহ্নিত *১১ (অনুমোদিত প্রশ্ন নং *৪৩) প্রশ্নোত্তর উল্লে করিয়া স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূবুক জানাইবেন কি—

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের শয়নগৃহে গুলিবর্ষণের ঘটনা তদন্তের রিপো সরকার পাইয়াছেন কি না ও পাইলে, তাহা কি; এবং

(খ) এ সম্পর্কে মোট কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে?

**Dr. Md. Fazle Haque:**

(ক) হ্যাঁ, এই রিপোর্ট অনুযায়ী ১৬-২-৭৪-এ পাঁচ জনের বিরুদ্ধে চার্জশীট দাখিল করা হইয়াছে। বর্ধমান থানায়, ভারতীয় দণ্ডবিধির ১৪৮।১৪৯।৩২৬।৪৪৮।৩০৭।৩২৩ ধারায় এবং অস্ত্র আইনের ২৫।২৭ ধারায় ১৪নং মামলা চলিতেছে। বর্তমানে মামলাটি বিচারাধীন।

(খ) পাঁচজন।

**Shri Harasankar Bhattacharyya:**

২৬এ জুলাই যে ঘটনা ঘটল তার জন্য থানায় এফ,আই,আর. করা হয়েছিল এবং তার নম্বর হচ্ছে ৯৪। আমার প্রশ্ন হচ্ছে ৯৫ নম্বর আর একটা যে এফ,আই,আর. করা হয়েছিল সেই ৯৫ নম্বর এফ,আই,আর. অনুযায়ী পুলিশ কোন ব্যবস্থা অবলম্বন করেছে কি?

**Dr. Md. Fazle Haque.**

আমি বলেছি সমস্ত ঘটনাটি বিচারাধীন। তবে উনি যেটা বলছেন ৯৫ নম্বর, সেটা ৯৫ নম্বর নয়, ৯৩ নম্বর এফ,আই,আর, হয়েছিল।

[1-50—2-00 p.m.]

আমি তো বলেছি যে সমস্ত ঘটনাবলী বিচারাধীন তবে উনি বললেন যে ৯৫ নম্বর সেটা ৯৫ নম্বর নয় ৯৩ নম্বর আরেকটা এফ,আই,আর, হয়েছে।

**Shri Harasankar Bhattacharyya:**

সেই ৯৩ নম্বরটা কি হল?

**Dr. Md. Fazle Haque:**

সেখানে ১৫ জনের বিরুদ্ধে আমরা চার্জসীট দাখিল করেছি।

**Shri Harasankar Bhattacharyya:**

৯৩ নম্বর এফ,আই,আর,-এ যাদের নাম লেখা আছে অপরাধী বলে তাদের বিরুদ্ধে চার্জ-সীট দেওয়া হয়েছে কি?

**Dr. Md. Fazle Haque:**

বললাম তো চার্জ সীট দেওয়া হয়েছে এখন বিচারাধীন আছে এখন এটা সাবজুডিস।

**Shri Harasankar Bhattacharyya:**

সেটা ৯৩ না ৯৪?

**Dr. Md. Fazle Haque:**

আগেই আমি বলেছি ৯৫ নম্বর, সেটাও চার্জসীট দেওয়া হয়েছে, আর পরে ৯৩ নম্বর সেটাও দেওয়া হয়েছে।

**Shri Harasankar Bhattacharyya:**

আপনি জানেন বর্দ্ধমান কোর্টে জজ সাহেব আরেকটা এফ,আই,আর সম্পর্কে আপনি কোন ষ্টেপ নেননি সেই সম্পর্কে মন্তব্য করেছেন এবং পুলিশকে নির্দেশ দিয়েছেন, সেই পরবর্তী এফ,আই,আর, সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা হউক, এবং তাদের অবিলম্বে এ্যারেষ্ট করা হউক, তবুও পুলিশ এ্যারেষ্ট করছে না এটা কি আপনি জানেন?

**Dr. Md. Fazle Haque :**

এই রকম কোন তথ্য আমার কাছে নাই।

**Shri Harasankar Bhattacharyya :**

কোন প্রভাবশালী মন্ত্রী এই বিষয়ে স্থানীয় পুলিশকে বা আপনাদের চিন্তাকে প্রভাবিত করেছে কি?

**Dr. Md. Fazle Haque :**

না, এটা সত্য নয়।

**Shri Harasankar Bhattacharyya :**

এই বিষয়ে যেভাবে কার্য হয়েছে তাতে আমি মনে করি না যে প্রকৃত অপরাধীরা ধরা পড়েছে বরং যারা অপরাধী তারা ধরা পড়েনি, এই বিষয়ে আপনার কাছে জিজ্ঞাসা করছি সি,বি,আই, দিয়ে তদন্ত না করালে কোন সত্য উৎঘাটিত হবে না সুতরাং আপনি এটা এটা ভাবছেন কি?

**Dr. Md. Fazle Haque :**

আমি বলেছি চার্জসীট দিয়েছি সুতরাং এখন তদন্তের প্রশ্ন আসে না, এখন এটা সাব-জুডিস।

**Shri Puranjoy Pramanik :**

আপনি কি জানেন যে একটা ঘটনার উপর দুটো এফ,আই,আর, হয় না, এটাই ক্রিমিন্যাল প্রসিডিওর কোডের বিধান।

**Dr. Md. Fazle Haque :**

একটা ঘটনার উপর দুটো এফ,আই,আর, হয়েছে এটা আমি বলিনি।

**Shri Satya Ranjan Bapuli :** One man cannot be tried twice for the same offence.

**Dr. Md. Fazle Haque :**

তা আমি বলিনি।

**Shri Kanai Bhowmik :**

সেই ঘটনা সংক্রান্ত কয়টী এফ,আই,আর, লজ্ হয়েছে সেটা আপনি জানেন?

**Dr. Md. Fazle Haque :**

একটা ঘটনার কেস নম্বর ৯৪ তারপর এই সম্পর্কে আরেকটা এফ,আই,আর, হয়েছিল সেটা ৯৩।

**Shri Kanai Bhowmik :**

আপনি কি জানেন যে এই ঘটনা নিয়ে তিনটা এফ,আই,আর, লজ হয়েছিল সেটা কি নি জানেন?

**Dr. Md. Fazle Haque :**

সে সম্পর্কে আমার জানা নাই।

**Shri Kanai Bhowmik :**

দুটো এফ,আই,আর-এর, ব্যাপারে ষ্টেপ নেওয়া হয়েছে কি?

**Dr. Md. Fazle Haque :**

দুটো চার্জসীট দেওয়া হয়েছে এবং এটা সাব-জুডিস।

**মালদা পৌরকর্মীদের প্রভিডেন্ট ফান্ড**

*৩৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৮।) **শ্রীগৌতম চক্রবর্তী**ঃ পৌরকার্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদা পৌরসভার পৌর কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেওয়া হইয়াছে কিনা;

(খ) হইলে, কোন সময়ে দেওয়া হইয়াছে; এবং

(গ) মালদা পৌরসভা ভাঙ্গিয়া দেওয়ার কারণ কি এবং কবে ভাঙ্গা হইয়াছে?

**Shri Subrata Mukhopadhaya :**

(ক) হইয়াছে, তবে পুরোপুরি জমা দেওয়া হয় নাই।

(খ) বিভিন্ন তারিখে দেওয়া হইয়াছে।

(গ) যে যে কারণে মালদা (ইংলিশবাজার) পৌরসভা ভাঙ্গিয়া দেওয়া হয় সংক্ষেপে তাহা হইল ঃ—

(১) পৌরসভার সদস্যগণ সন্তোষজনকভাবে পৌরকর ও লাইসেন্স ফি আদায় করিতে ব্যর্থ হইয়াছিলেন।

(২) তাঁহারা কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা মাহিনা দেওয়ার উদ্দেশ্যে ব্যবহার করিয়াছিলেন এবং ১৯৭০ সালের এপ্রিল মাস হইতে প্রভিডেন্ট ফান্ডের দরুন পৌরসভার দেয় ও কর্মচারীদের প্রদত্ত টাকা জমা দেন নাই।

(৩) তাঁরা সরকারের ঋণ পরিশোধ করেন নাই।

(৪) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের পাওনা ইলেকট্রিক বিল শোধ করেন নাই, এবং

(৫) সরকার যে যে উদ্দেশ্যে পৌরসভাকে অনুদান মঞ্জুর করিয়াছিলেন তাঁহারা তাহা অন্য উদ্দেশ্যে ব্যয় করিয়াছিলেন। ১৯৭২ সালের ২৯এ এপ্রিল ভাঙ্গিয়া দেওয়া হইয়াছে।

**Shri Gautam Chakrabarty :**

সাপ্লিমেন্টারী প্রশ্ন, স্যার, উনি বললেন যে প্রভিডেন্ট ফান্ডের টাকা মিউনিসিপ্যালিটিতে জমা দেয়নি তাহলে এই কর্মচারীদের কত টাকা মিউনিসিপ্যালিটিতে জমা পড়েনি?

**Shri Subrata Mukhopadhaya :**

১,৫৩,১১০ টাকা।

**Shri Gautam Chakrabarty :**

এই প্রভিডেন্ট ফান্ডের টাকা, এটা রিয়ালাইস করার জন্য সরকার থেকে কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**Shri Subrata Mukhopadhaya :**

এটা রেখে দেওয়া হয়েছে আপাততঃ।

**Shri Gautam Chakrabarty :**

এই যে সমস্ত কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা দেওয়া হয়নি সেই সমস্ত কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা কিভাবে তাদের ফিরিয়ে দেওয়া হবে?

**Shri Subrata Mukhopadhaya :**

আমরা ইতিমধ্যেই বকেয়া টাকা ১০-৬-৭২ তারিখে ৫,৯৮৪.৫০ পয়সা, ১৪-৬-৭৩ তারিখে ৩১,৪১০.৮০ পয়সা এবং তারপরে ৬,৭৮৪.৭০ পয়সা এবং ৪৪,১৮০ টাকা সরকারের পক্ষ থেকে যিনি এ্যাডমিনিস্ট্রেটার আছেন তিনি জমা দিয়েছেন।

**Shri Gautam Chakrabarty :**

উনি বলেছেন যে পৌরসভা ভেঙ্গে দেওয়া হয়েছে এবং সেই জায়গায় একজন এ্যাড-মিনিস্ট্রেটার নিয়োগ করেছেন। আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে জানতে চাচ্ছি যে এই এ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার পর এই এ্যাডমিনিস্ট্রেটার তাদের কর্মচারীদের সম্পূর্ণ প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিয়েছেন কিনা?

**Shri Subrata Mukhopadhaya :**

বলেছিলাম যে ১,৫৩,১১০ টাকা খরচ করে দিয়ে গিয়েছিলেন। আমরা সরকার পক্ষ থেকে এ্যাডমিনিস্ট্রেটার নিযুক্ত করার পর সেখানে ৪৪,১৮০ টাকা রিকভার্ড হয়েছে। বাকী টাকা প্রভিডেন্ট ফান্ডের যাতে আরো ভর্তি করে দেওয়া যায় তার জন্য যথাসাধ্য চেষ্টা করা হচ্ছে।

**Shri Gautam Chakrabarty :**

আমি জানতে চেয়েছি যে এ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করার পর প্রভিডেন্ট ফান্ডের টাকা ঠিকমত জমা দেওয়া হচ্ছে কিনা। যতটা জমা দেওয়া প্রয়োজন ঠিক সেই পরিমাণ টাকা পৌরসভায় জমা দেওয়া হচ্ছে কিনা?

**Shri Subrata Mukhopadhaya :**

ঠিক সেই পরিমাণ টাকা জমা দেওয়া হয়নি তবে আপাততঃ ৪৪,১৮০ টাকা রিকভার্ড হয়েছে।

**Shri Gautam Chakrabarty :**

উনি বলেছেন যে পৌরসভা ভেঙ্গে দেওয়ার কারণ যে প্রভিডেন্ট ফান্ডের টাকা ঠিকমত জমা দেওয়া হয়নি। এখানেও ওনার উত্তরের মাধ্যমে জানতে পারলাম যে বর্তমানে যিনি এ্যাডমিনিস্ট্রেটার আছেন তিনিও কর্মচারীদের সম্পূর্ণ প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেননি। তাহলে সেই এ্যাডমিনিস্ট্রেটারের বিরুদ্ধে মাননীয় মন্ত্রিমহাশয় কি ব্যবস্থা অবলম্বন করবেন?

**Shri Subrata Mukhopadhaya :**

উনিতো বকেয়া ৪৪,১৮০ টাকা জমা দিয়েছেন। কাজেই এটা ডিসক্রেডিটের কাজ না বরং ক্রেডিট খাতে কিছু জমা পড়েছে।

**Shri Sarat Chandra Das :**

মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে সরকার নির্দিষ্ট কাজের জন্য যে টাকা দিয়েছিলেন সেই টাকাকে ডাইভার্ট করে এ্যানাদার খাতে ব্যয় করেছেন সেও একটা বাতিল করবার কারণ। মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কিনা যে বিভিন্ন পৌরসভাতে সুইপার্স কলোনী করবার জন্য যে টাকা দিয়েছেন সেই টাকা ডাইভারশন করে এ্যানাদার খাতে পৌর কর্তৃপক্ষরা বিতরণ করেছেন তার জন্য আপনি কোন অনুশাসনের ব্যবস্থা এ্যানাদার পৌরসভাগুলির প্রতি করবেন কিনা?

**Shri Subrata Mukhopadhaya :**

এটা অন্যতম কারণ। এটা প্রধান বা একমাত্র কারণ নয়। স্বভাবতই এই একমাত্র কারণে পৌরসভাকে বাতিল করা হয়নি। অন্যান্য কতকগুলি পৌরসভাতে এইরকম নজীর আছে সেখানেও বেশীর ভাগই বাতিল হয়ে গিয়েছে।

**Mr. Speaker :**

কোয়েশ্চেন আওয়ার ইজ ওভার।

## SHORT NOTICE QUESTIONS

**(to which oral answers were given)**

### ডাক্তার ধর্মঘটের ফলে বিভিন্ন হাসপাতালে রোগীদের মৃত্যু

*397. (Short Notice) (Admitted question No. *1290.)

শ্রীকাশীনাথ মিশ্র ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সরকার কি অবগত আছেন যে পশ্চিমবাংলায় ডাক্তারদের ধর্মঘটের ফলে বিভিন্ন হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রগুলিতে বিনা চিকিৎসায় রোগী মারা গিয়াছে; এবং

(খ) অবগত থাকিলে, এ পর্যন্ত কতজন রোগীর মারা যাওয়ার খবর সরকার পাইয়াছেন?

[2-00—2-10 p.m.]

**Shri Ajit Kumar Panja :**

(ক) না। তবে কয়েকটি অভিযোগ পাওয়া গেছে।

(খ) প্রশ্ন উঠে না।

**Shri Kashinath Misra :**

কোন কোন হাসপাতাল থেকে কি কি অভিযোগ পাওয়া গিয়েছে মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অ... ইন্টারেস্টে বলতে পাচ্ছি না, তবে যে সমস্ত হাসপাতাল সম্বন্ধে জনসাধারণে... পাওয়া গিয়েছে, সেটা হচ্ছে পুরুলিয়া সদর হাসপাতাল, বাঁকুড়া সম্মিলনী মেডিকেল হাসপাতাল, বর্ধমান বিজয় চাঁদ হাসপাতাল, শেঠ সুখলাল করনানি হাসপাতাল, কলিকাতা।

**Shri Kashinath Misra :**
মাননীয় মন্ত্রিমহাশয় বাঁকুড়া সম্মেলনী মেডিকেল হাসপাতালের কথা জনস্বার্থে বলতে অনিচ্ছুক। আমি যেটুকু জানি ২১।২।৭৪ এবং ১৮।৩।৭৪ তারিখে বাঁকুড়া সম্মিলনী মেডিকেল হাসপাতালে বিনা চিকিৎসায় প্রায় ১০০ জনের মৃত্যু হয়েছে, এই রকম কোন সংবাদ আপনি পেয়েছেন কি?

**Shri Ajit Kumar Panja :**
হাসপাতালে রোগীর মৃত্যু একদম হবে না এই রকম কথা নয়, প্রশ্ন আপনার ছিল কর্ম-বিরতির জন্য মৃত্যু হয়েছে কিনা? ডিটেইল্স দেখা হচ্ছে, বাঁকুড়া সম্মিলনী মেডিকেল হাসপাতালের সম্বন্ধে এই সভায় আপনি বক্তব্য রেখেছিলেন, সেই সম্বন্ধে প্রিলিমিনারি ইন্‌কুইয়ারী করেছি এবং এই ইন্‌কুইয়ারী আর যেখানে দরকার সেখানেও সুরু করা হয়েছে।

**Shri Kashinath Misra :**
তাহলে মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি হাসাপাতালে স্ট্রাইকের আগে কত জন রোগী ভর্তি হয়েছিল এবং এখন কত রোগী আছে?

**Shri Ajit Kumar Panja :**
নোটিশ দিলে নিশ্চয়ই বলতে পারব।

**Shri Sarat Chandra Das ·**
মাননীয় মন্ত্রিমহাশয় কয়েকটি হাসপাতাল থেকে ধর্মঘটজনিত মৃত্যুর খবর পেয়েছেন, এর সঠিক তথ্য পাবার জন্য কাকে দিয়ে তদন্ত করাচ্ছেন?

**Shri Ajit Kumar Panja :**
তদন্ত কমিটি তৈরী করা হয়েছে, অর্ডার ইস্যু করে দেওয়া হয়েছে। বর্দ্ধমান বিজয় চাঁদ হাসপাতালে একজন ডাক্তারবাবুর মৃত্যু সম্পর্কে যে অভিযোগ, সেই ডাক্তার সুবিমল সেনের উইডো মাদার-এর কাছ থেকে লিখিতভাবে অভিযোগ পেয়েছি, আমি অনুসন্ধান করতে দিয়েছি, বর্ধমান মেডিকেল কলেজের প্রিন্সিপাল চেয়ারম্যান, বর্ধমান ডিস্ট্রিক্টের দুজন এম এল এ-কে নেওয়া হয়েছে—পুরঞ্জয় প্রামাণিক ও সুকুমার বন্দ্যোপাধ্যায় আর একজনকে ও নেওয়া হয়েছে যতদূর মনে পড়ছে, তখন অবধি পারমিশন নাই, আমি তাই সিওর নই, ডঃ রমেন্দ্র নাথ দত্ত এবং সি, পি, আই-এর শ্রীহরশঙ্কর ভট্টাচার্য্য। এখানে আমরা অর্ডার ইস্যু করে দিয়েছি, অন্য জায়গায় প্রসিডিওর অনুযায়ী প্রিলিমিনারি ইঙ্কুয়ারী করা হয়, বাঁকুড়ার প্রিলিমিনারি ইঙ্কুয়ারী এসেছে একটা কমিটি তৈরী করেছি। মেডিকেল কলেজের প্রথম যখন এলিগেশন আসে প্রিলিমিনারি ইঙ্কুয়ারী নেওয়া হয় প্রিন্সিপ্যালের কাছ থেকে, তখন স্যাটিস্ফায়েড না হলে নূতন করে কমিটি করি, যেমন বর্ধমানে নূতন কমিটি করেছি।

**Abdul Bari Biswas :**
এটা কি সত্য যে ডাঃ সুবিমল সেনের মা হেল্থ ডাইরেক্টারের কাছে দরখাস্ত করে জানিয়েছে যে ডাক্তারকে ডাকা সত্ত্বেও আসেনি, এটা কি ঠিক?

**Shri Ajit Kumar Panja :**
আমি একটা লিখিত অভিযোগ পেয়েছি ডাঃ সুবিমল সেনের মার কাছ থেকে, আমি স্যার তা পাবলিক ইন্টারেস্ট না বলবার জন্য আপনার কাছে প্রটেক্‌শন চাইছি।

**Shri Kumardipti Sen Gupta : ...**

যখন এই বিধানসভা থেকে অভিযোগ করা হচ্ছে ডাক্তারদের ধর্মঘটের জন্য কতরোগী প্রাণ বিসর্জন দিতে বাধ্য হয়েছে তখন স্বাস্থ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন কেন তিনি সে সম্পর্কে তদন্ত করতে এত বিলম্ব করছেন এবং সে তদন্ত কতদিনের মধ্যে হবে?

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় স্পীকার স্যার, তিনি একটা ওপিনীয়ান পাস করেছেন। তবুও পাবলিক ইমপরটেন্সহেতু আমি উত্তর দিচ্ছি। প্রতিটা বিষয়ে আমাদের প্রিলিমিনারি ইন্‌কোয়ারী করতে হয়। তা আমরা করে নিয়েছি। আমরা কোন বিলম্ব করি নাই। তবে যেখানে আমরা প্রাথমিক তদন্তে সেটিসফাইড্‌ হচ্ছি না---সেখানে একটা ইমপারসিয়াল বডি করে আমরা ইনুকোয়ারি করছি।

**Shri Kumardipti Sen Gupta :**

যদি আপনারা ইনকোয়ারি করে থাকেন, তাহলে অবিলম্বে এই হাউসকে জানান। হয় বলুন কোন মৃত্যু হয়নি---, আর না হয় বলুন---এতগুলো লোক ডাক্তারদের ধর্মঘটের জন্য মৃত্যুমুখে পতিত হয়েছে। দুটোর মধ্যে একটা আপনাকে উত্তর দিতে হবে।

**Shri Ajit Kumar Panja :**

সম্পূর্ণ না হওয়া পর্য্যন্ত দুটোর একটাও উত্তর দেওয়া সম্ভব নয়।

**Shri Kumardipti Sen Gupta :**

কতদিনের মধ্যে সে উত্তরটা আপনি দিতে পারবেন?

( নো রিপ্লাই )

**Abdul Bari Biswas :**

মন্ত্রিমহাশয় কি বলবেন এই ডাঃ সুবিমল সেন ডাক্তারদের ধর্মঘটে যোগদান করেছিলেন কিনা?

**Shri Ajit Kumar Panja :**

আমার কাছে তথ্য আছে ডাঃ সুবিমল সেন, তিনি সিজ্‌ওয়ার্ক-এ যোগদান করেন নাই।

**Shri Narayan Bhattacharya :**

এলোপ্যাথিক ডাক্তারদের ধর্মঘটের পরিপ্রেক্ষিতে বিভিন্ন হাসপাতালে হোমিওপ্যাথিক ডাক্তারদের দিয়ে আউটডোর, ডিসপেন্সারি হাসপাতাল চালানো সম্ভব কিনা।

**Shri Ajit Kumar Panja :**

এলোপ্যাথিক সিস্‌টেম-এ আমাদের সমস্ত হাসপাতালগুলি সাজান, এখনই চটপট্‌ হোমিওপ্যাথিক হাসপাতালে সেটা চেঞ্জ করা সম্ভব নয়। তবে তাঁরা ৩৫০টা বেড্‌ ২৪ ঘণ্টা খোলা রাখবেন বলে জানিয়েছেন। আমরা সংবাদপত্র ও রেডিও মারফৎ সেটা জানিয়ে দিয়েছি।

**বোরো ধানের উপর লেভি**

***398** (Short Notice) (Admitted question No. *2085)

**শ্রীঅশ্বিনী রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার বোরো ধানের (অল ভ্যারাইটিজ অফ প্যাডি প্রোডিউসড ইন বোরো অ্যান্ড রবি সিজন) উপর লেভি ধার্যের সিদ্ধান্ত লইয়াছেন; এবং

(খ) সত্য হইলে,

(১) উক্ত ধানের সংগ্রহ মূল্য;

(২) লেভি ধার্যের পদ্ধতি; ও

(৩) জেলাভিত্তিক আনুমানিক সংগ্রহ-লক্ষ্য?

**Mr. Speaker :** This question is held over.

**Shri Aswini Ray :**
মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা জরুরী প্রশ্ন। আমাদের খাদ্যসংগ্রহ ব্যর্থ হয়েছে এবং বোরো ধানের উপর লেভী কখন কীভাবে হবে---সে সম্বন্ধে তাড়াতাড়ি সিদ্ধান্ত হওয়া উচিত। কেন এটা আপনি হেল্ড ওভার করছেন?

**Mr. Speaker :** Mr. Roy, I find that the Hon'ble Minister is not present here today. May I request the Hon'ble Minister for Parliamentary Affairs to let the House know when the question may be answered?

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I will request the Minister to answer it on Monday.

**Mr. Speaker :** You will get the answer on Monday.

**Excise Licensing Boards**

***399.** (Short Notice) (Admitted question No. *2112.) **Dr. Ramendra Nath Dutt :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state—

(a) if it is a fact that the Excise Licensing Boards in the districts and in Calcutta are functioning;

(b) if so,

(i) whether resignations of those M.L.As who resigned were accepted, and

(ii) whether any new members were taken in places of those M.L.As who resigned from the Committee?

**Shri Sitaram Mahato :** (a) Yes.

(b) (i) Yes.

(ii) No.

**Shri Ramendra Nath Dutt :**
কতজন রেজিগ্নেশান দিয়েছেন বলবেন?

**Shri Sitaram Mahato :**
আজ পর্য্যন্ত ২৮ জন রেজিগ্‌নেশান দিয়েছেন।

**Shri Ramendra Nath Dutt :**
আমি নিজে এবং ওয়েষ্ট দিনাজপুরের শ্রীবীরেশ্বর রায় আমরা ফেব্রুয়ারীর আরলি পার্ট-এ রেজিগ্‌নেসান দিয়েছে। আমার কাছে চিঠি আছে আমাদের রেজিগ্‌নেসান একসেপ্‌টেন্স-এর জন্য পাঠান হয়েছে। আজ পর্য্যন্ত তা একস্পেটেড হয়নি—এটা ঠিক কিনা?

**Shri Sitaram Mahato :**
আমার কাছে যে রিপোর্ট আছে তাতে দেখছি ডাঃ রমেন্দ্র নাথ দত্ত যে রেজিগ্‌নেসান দিয়েছেন, তা একসেপটেড হয়েছে।

[2-10—2-20 p.m.]

**Abdul Bari Biswas :**
মাননীয় মন্ত্রিমহাশয়, জানাবেন কি যে, এই যে কমিটি করা হয়েছে এই কমিটিতে এম, এল, এ,-রা মেম্বার হওয়া এটা কি সরকারের দিক থেকে সরকার করেন, নমিনেসান সরকার করছেন তো? তাহলে ডিসলভড্ করছেন না কেন?

**Shri Sitaram Mahato :**
একটা আইন আছে সেই আইনের বলে এম, এল, এ,-রা কমিটি মেম্বার হ'য়ে ছিলেন।

**Abdul Bari Biswas :**
তাই যদি হয়, তাহলে যদি মনে করেন যে এম, এল, এ,-রা মেম্বার থাকা উচিত নয় তাহলে তা পরিবর্ত্তন করার আপত্তি কি?

**Shri Sitaram Mahato :**
সদস্যরা রেজিগনেসান দিচ্ছেন নিজের ইচ্ছা মত, সরকার পক্ষ থেকে নির্দেশ দেওয়া হয়নি।

**Abdul Bari Biswas :**
তাহলে কি ধরে নিতে হয় যে ডেমোক্রেটিক সরকারের এই সমস্ত মেম্বাররা রেজিগনেসান দিচ্ছেন, অথচ তা একসেপ্ট করছেন না। ও এই বোর্ড ভালোভাবে ফাংশান করছে না। কেবল আমলাদের দিয়ে কাজ করছিলেন, তাদের দিয়ে করাচ্ছেন না অন্যভাবে করবার চেষ্টা করছেন?

**Shri Sitaram Mahato :**
যে, সমস্ত মেম্বার রেজিগনেসান দিয়েছেন তা আমরা একসেপ্ট করছি না এটা ঠিক নয়। এরূপ সংবাদ আসেনি যে রেজিগনেসান দেওয়ার ফলে বোর্ড ফাংশান করতে পাচ্ছে না এ আমার জানা নেই।

**Shri Puranjoy Pramanik :**
কতজন এম, এল, এ, এক্সাইজ লাইসেসিং বোর্ডের সদস্য আছেন আর কতজন পদত্যাগ করেছেন?

**Shri Sitaram Mahato :**
আমাদের সদস্য সকলের রেজিগনেসান এ্যাকসেপ্ট করেছি তার সংখ্যা হল ২৮।

**Shri Puranjoy Pramanik :**
কোন জেলায় কতজন সেটা জানাবেন কি?

**Shri Sitaram Mahato :**
আমার কাছে আছে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি যদি বলেন আমি পড়ে দিতে পারি

**Shri Puranjoy Pramanik :**
বিধানসভার সদস্যরা যখন পদত্যাগ করছেন এক্সাইজ লাইসেসিং বোর্ড থেকে এখ আপনি এই নীতি পরিবর্ত্তন করার কিছু ঠিক করেছেন?

**Shri Sitaram Mahato :**
এরূপ কোন সিদ্ধান্ত আমরা গ্রহণ করিনি, এটা এরাইস্ করেনি।

**Shri Rabindra Nath Bera :**
মাননীয় মন্ত্রিমহাশয়, জানাবেন কি যে, জেলায় জেলায় যে এক্সাইজ লাইসেন্সিং বো আছে তাতে এম, এল, এ,-রা মেম্বার, তারা এবসেন্ট হচ্ছেন তার ফলে সেখানে মিটিং কর সম্ভব হচ্ছে না। তারা হয়তো সময়মত দরখাস্ত দাখিল করেন নি। তাদের রেজিগনেসা যে এ্যকসেপ্ট হচ্ছে না। এবং সেখানে কাজও হচ্ছে না। মন্ত্রিমহাশয় এ বিষয়ে কি চিন্ত করছেন। এম, এল, এ,দের কি ঐ বোর্ড থেকে তুলে নেবার কথা ভাবছেন?

**Shri Sitaram Mahato :**
আমাদের কাছেও সম্পর্কে কিছু কিছু অভিযোগ এসেছে, আমরা বিবেচনা করছি।

**Shri Rabindra Nath Bera :**
*মাসের পর মাস মিটিং হচ্ছে না সেখানে কি ব্যবস্থা হচ্ছে?*

***Shri Sitaram Mahato :***
*আমরা এক সঙ্গে ব্যবস্থা করবো।*

**Shri Puranjoy Pramanik :**
এক্সাইজ্ লাইসেন্সিং বোর্ড থেকে সি, পি, আই, সদস্যরা পদত্যাগ করেছেন কিনা জানাবেন কি?

[ No reply ]

## STARRED QUESTIONS

### (to which answers were laid on the table)

### Appointment of Shri Sushil Dutta, I.A.S.

***357.** (Admitted question No. *1703.) **Shri Gangadhar Pramanick :** With reference to the reply to unstarred question No. 45 (Admitted question No. 432) given in the House on 11th March, 1974, will the Minister-in-charge of the Home (General Administration) Department be pleased to state—

(a) what are the contents of the report of enquiry sent by the Central Government;

(b) when was the aforesaid report received by the State Government; and

(c) what views did the State Government communicate to the Central Government?

**Minister-in-charge of Home (G.A.) Department :—**

(a) The report of enquiry sent by the Central Government is confidential in nature and its contents cannot be disclosed by the State Government.

(b) The report was received by the State Government on 10th September, 1973.

(c) In view of the reply to clause (a) and since the entire matter is now under consideration of the Central Government, in views of the State Government as communicated to the Central Government cannot also be disclosed.

### ডাক্তার ও ইঞ্জিনীয়ারদের পদমর্যাদা

*৩৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৮।) **শ্রীনিতাইপদ সরকার ঃ** স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পদমর্যাদা, বেতনাদি প্রভৃতি বিষয়ে সম্প্রতি ডাক্তার ও ইঞ্জিনীয়ারগণের মধ্যে কোন বিক্ষোভ দেখা দিয়াছে কিনা; এবং

(খ) দেখা দিয়া থাকিলে,

(১) ইহার কারণ কি, ও

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ,

(খ) (১) ডাক্তার এবং ইঞ্জিনিয়ারগণ মূলতঃ নিম্নলিখিত দাবীগুলি উপস্থাপিত করিয়াছেন ঃ

(১) ডাক্তার; ইঞ্জিনিয়ারগণকে মেডিক্যাল টেকনিক্যাল ডিপার্টমেন্টের এবং সরকার পরিচালিত সংস্থার সর্বোচ্চ পদে নিয়োগ করিতে হইবে;

(২) মেডিক্যাল টেকনিক্যাল ডিপার্টমেন্টের সেক্রেটারীয়েটে এবং সরকার পরিচালিত সংস্থাগুলিতে পদগুলি ডাক্তার; ইঞ্জিনিয়ারগণের নিয়োগ দ্বারা পুনর্বিন্যাস করিতে হইবে;

(৩) প্রশাসনিক এবং মেডিক্যাল ও টেকনিক্যাল কৃত্যক গুলিতে সর্ব্বস্তরে বেতনক্রম ও মর্য্যাদার সমতা আনিতে হইবে।

(২) উল্লিখিত দাবীগুলি বিবেচনা করিয়া সরকার নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ঃ—

(১) সেচ এবং পূর্ত বিভাগের প্রত্যেকটিতে একটি করিয়া ইঞ্জিনিয়ার-ইন-চীফ-এর পদ সৃষ্টি করা হইয়াছে। ঐ পদের বেতনক্রম কমিশনার-এর বেতনের (২৫০০ টাকা—২৭৫০ টাকা) সমান।

স্বাস্থ্য কৃত্যক অধিকর্তা (ডাইরেক্টর অফ্ হেলথ্ সার্ভিস) ও শিক্ষা অধিকর্তার (ডাইক্টর অফ্ পাবলিক ইনস্ট্রাকসানস) পদ দুইটী কমিশনার পদের বেতনহারে উন্নীত করা হইয়াছে। ঐ সকল পদকে পদাধিকার বলে নিজ নিজ বিভাগসমূহে সচিবের মর্য্যাদা দেওয়া হইয়াছে।

(২) এ ছাড়া টেকনিক্যাল ডিপার্টমেন্টের সেক্রেটারী ও কমিশনারের পদে এবং সরকার পরিচালিত সংস্থায় প্রধানের এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যান পদগুলিতে টেকনোক্রাটরা নিযুক্ত হওয়ার যোগ্য বলিয়া বিবেচিত হইবেন কিন্তু প্রত্যেকটি ক্ষেত্রে সরকার গুণাগুণ বিচার করিয়া ব্যবস্থা করিবেন।

(৩) টেকনিক্যাল ডিপার্টমেন্টে জয়েন্ট সেক্রেটারী, ডেপুটী সেক্রেটারী ও অ্যাসিটেন্ট সেক্রেটারী পদে টেনোক্র্যাটদের নিয়োগের ব্যাপারে উপরিবর্ণিত একই নীতি অনুসৃত হইবে।

(৪) (ক) যাহাতে সরকারী কর্মচারীদের বেসিক গ্রেড ও বর্ত্তমানে সিলেকশন গ্রেডের মধ্যে যাহাতে একই বেতনে মধ্যবর্ত্তী পর্য্যায়ে বেশীদিন বসিয়া থাকিতে না হয়, সেজন্য সরকার বর্ত্তমানের বেসিক গ্রেড ও সিলেকশন গ্রেডের মাঝখানে একটি নূতন মধ্যবর্ত্তী সিলেকশন গ্রেড চালু করিবেন এবং ইহার ফলে বেসিক গ্রেডের কর্মচারীদের শতকরা ১০ ভাগ উপকৃত হইবেন।

(খ) যে সমস্ত সার্ভিসে বর্ত্তমানে কোন সিলেকশন গ্রেড নাই সেইসব জায়গায় সরকার একটি নূতন সিলেকশন গ্রেড প্রবর্তন করিতে চাহেন। বর্তমানে যে সব সার্ভিসে সিলেকশন গ্রেড আছে তাহাতে যে সমস্ত আর্থিক সুবিধা দেওয়া হয়, এই সব ক্ষেত্রেও তদনুযায়ী আনুপাতিক হারে আর্থিক সুবিধা প্রদান করা হইবে।

(গ) উপরের (ক) এবং (খ) এ যে সমস্ত আর্থিক সুবিধার কথা বর্ণিত হইয়াছে তাহা প্রথম ও দ্বিতীয় শ্রেণীর কর্মচারীদের ক্ষেত্রেই শুধু নহে, তৃতীয় ও চতুর্থ শ্রেণীর কর্মচারীদের ক্ষেত্রেও প্রযোজ্য হইবে।

(ঘ) বিভিন্ন বিভাগে ইঞ্জিনিয়ারীং ডিরেক্টরেট-এ বর্ত্তমানে তৃতীয় শ্রেণী হইতে পদোন্নতিপ্রাপ্ত কর্মচারীগণ যাঁহারা উচ্চতর পদে নিযুক্ত হইবার যোগ্য হন না, তাঁহাদের শতকরা পাঁচ ভাগের জন্য বর্ত্তমানে সিলেকশন গ্রেড চালু আছে। তাঁহাদের ক্ষেত্রেই উপরের (ক) এ মধ্যবর্ত্তী সিলেকশন গ্রেড এ শতকরা যে দশ ভাগের কথা বলা হইয়াছে, তাহা শতকরা পনেরো ভাগ করা হইবে।

(৫) পূর্ববর্ত্তী অনুচ্ছেদ যে লক্ষের কথা বলা হইল তাহা কার্য্যে পরিণত করিবার উদ্দেশ্যে নূতন সিলেকসন গ্রেডের বেতন হার সরকার ইতিমধ্যে ঘোষণা করিয়াছেন। এই সম্পর্কে ইহাও জানাইতে চাহি যে ইঞ্জিনিয়ারিং সার্ভিসে বেসিক গ্রেড বলিতে এ্যাসিষ্ট্যান্ট ইঞ্জিনিয়ার ও এক্জিকিউটিভ ইঞ্জিনিয়ারদের বেসিক গ্রেড বোঝান হইয়াছে।

যে সমস্ত বেসিক গ্রেডের ক্ষেত্রে নূতন সিলেকশন গ্রেড চালু করা হইবে তাহার বিস্তৃত বিবরণ সরকার ঘোষণা করিয়াছেন।

(৬) যে সমস্ত সার্ভিসে শূন্য পদে শতকরা পঞ্চাশ ভাগ প্রমোশন দ্বারা পূরণ করা হয়, সেইসব ক্ষেত্রে প্রমোশন হার শতকরা যাট ভাগে উন্নীত করা হইবে এবং এই সম্পর্কিত নিয়ামাবলীও তদনুযায়ী পরিবর্তিত করা হইয়াছে।

## Appointment of Technocrats as Secretaries

***369.** (Admitted question No. *560.) **Shri Rajani Kanta Doloi :** Will the minister-in-charge of the Home (G.A.) Department be pleased to state—

(a) whether the Government is considering any proposal to appoint the Technocrats to the posts of Departmental Secretaries of various Departments under this Government; and

(b) if so, the present position of the proposal?

**Minister-in-charge of Home (G.A.) Department :**

(a) Government have decided that technocrats would also be eligible for appointment to the posts of Departmental Secretaries in technical Departments.

(b) The matter has been announced and a copy of the cabinet decision is laid on the table. (Annexure).

*Statement referred to question No. * 369(b)*

### ANNEXURE

### Decision in Cabinet

### Held on the 13th February, 1974

### Home (G.A.) Department

*ject :* Appointment of technocrats/doctors/ specialists to posts of Secretaries and intermediate levels, introduction of new Selection Grades, etc.

The following decisions were taken :

(1) In the Irrigation and P.W. Departments a new post each of an Engineer-in-chief in the pay-scale of Commissioners (Rs. 2500-2750) will be created. The posts of such Engineer-in-chief as also those of Director of Health Services and the Director of Public Instruction will be upgraded to the status of a Commissioner's post in the pay-scale as aforesaid and will have the status of ex-officio Secretary as well.

(2) In addition. the Government may in technical Departments consider technocrats also for appointment to the posts of Secretaries and Commissioners also to the posts of the heads of Public Undertakings including that of the Chairman of the State Electricity Board. The technocrats will be eligible for such posts and there will be no bar against them, but each case will be dealt with by the Government on its merits.

(3) The same principle, as mentioned in paragraph (2) above, would apply in considering the appointment of a technocrat as Joint Secretary or Deputy Secretary or Assistant Secretary in technical Departments.

(4) (a) In order to relieve stagnation at intermediate levels, the Government would introduce between the existing basic grade and the existing selection grade, a new intermediate selection grade which will benefit 10 per cent. of the employees now in the basic grade.

(b) In any Service where there is no selection grade now, Government intends to introduce a new selection grade which will confer benefits proportionate to the benefits that would be conferred in service where there is an existing selection grade by the introduction of a new intermediate selection grade.

(c) The benefits referred to in sub-paragraphs (a) and (b) above will apply not only to Class I and Class II employees but also to Class III and Class IV employees.

(d) In view of the fact that in Engineering Directorates of various Departments the existing selection grade of 5 per cent. is reserved of the promotees from Class III who are not eligible for further promotion to higher posts, the 10 per cent. mentioned in sub-paragraph (a) above for intermediate selection grade will be 15 per cent. in these cases.

(5) In order to effectuate the objects mentioned in the just preceding paragraph, the pay-scales of the new selection grades are being worked out. This will take a little time. This announcement is subject to the pay-scales of such new selection grades as will be announced by the Government subsequently. This announcement will be made by the end of this month. In this connection it may also be clarified that the basic grade referred to in paragraph (4) above means so far as the Engineering Services are concerned the basic grades of Assistant Engineers and Executive Engineers. The Government will announce the details of these basic grades in respect of which new selection grades will be created and this announcement is also subject to the particulars that will be announced regarding in basic grade intended to be covered by paragraph (4) above.

(6) Wherever 50 per cent. of the vacancies in a particular service is under the existing rules filled by promotion, the promotion quota will be raised to 60 per cent. and the rules will be changed accordingly.

Calcutta, S. S. Ray,
*The 22nd February,* 1974. *Chief Minister.*

**দাতন থানা বিল্ডিং**

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১০০২।) **শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তি ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার দাঁতন থানার বর্তমান থানা বিল্ডিং ইংরেজী কত সনে নির্মিত হইয়াছিল; এবং

(খ) উক্ত বিল্ডিংটি বর্তমানে কি অবস্থায় আছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইংরাজী ১৮৮৪-৮৫ সনে।

(খ) বর্তমানে বিল্ডিংটির অবস্থা অত্যন্ত জীর্ণ।

**তিস্তা সেতু হইতে টোল আদায়**

*৩৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯১।) **শ্রীদেবব্রত চ্যাটার্জী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৪ সাল হইতে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত জলপাইগুড়ি জেলার তিস্তা নদীর উপর যে সেতু আছে তাহা হইতে কত টাকা টোল বাবত আদায় হইয়াছে; এবং

(খ) উক্ত সময় মধ্যে জলপাইগুড়ি জেলার উন্নয়নের জন্য উক্ত টাকার কত টাকা ব্যয় করা হইয়াছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) টোল ধার্যের তারিখ ৯ই মে, ১৯৬৫। ঐ তারিখ হইতে জানুয়ারী, ১৯৭৪ পর্যন্ত মোট আদায় ৬৮,২৪,২০৭ (আটষট্টি লক্ষ চব্বিশ হাজার দুইশত সাঁইত্রিশ) টাকা।

(খ) টোলের টাকা "সাধারণ রাজস্ব" খাতে জমা হয়। কাজেই ঐ টাকা কেবলমাত্র জলপাইগুড়ি জেলার উন্নয়নে ব্যয় করার প্রশ্ন উঠে না।

**শক্তিগড় টেক্সটাইল অ্যান্ড ইন্ডাস্ট্রিজ ইউনিয়ন অফিসে শ্রমিক নেতার উপর গুলি বর্ষণ**

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৩।) **শ্রীগৌতম চক্রবর্তী এবং শ্রীঅসমঞ্জ দে ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত সেকেন্ড মার্চ, ১৯৭৪ বেলা এগারোটায় 'শক্তিগড় টেক্সটাইল অ্যান্ড ইন্ডাস্ট্রিজ ইউনিয়ন' অফিসে শ্রমিক নেতা হিমাংশুবরণ রায়ের প্রতি গুলি নিক্ষেপ করার কোন সংবাদ সরকারের গোচরীভূত হইয়াছে কি না;

(খ) হইয়া থাকিলে উক্ত ঘটনার সহিত জড়িত আসামীদের ধরা হইয়াছে কি না এবং, হইলে, কয়জনকে; এবং

(গ) উক্ত আসামীরা কোন রাজনৈতিক দলের সহিত জড়িত কি না এবং হইলে সেই দলের নাম কি?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২-৩-৭৪ তারিখে এরূপ কোন ঘটনা ঘটে নাই।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

**সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ারদের পে স্কেল পরিবর্তনের দাবি**

*৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩০।) **শ্রীনির্মলকৃষ্ণ সিন্‌হা ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে পশ্চিমবঙ্গ সরকারের অধীনে কর্মরত প্রায় সাড়ে তিন হাজার সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ার পে স্কেল পরিবর্তনের দাবিতে দীর্ঘদিন যাবৎ আন্দোলন করছেন;

(খ) অবগত থাকলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করছেন; এবং

(গ) ড্রাফ্‌টস্‌ম্যান, সার্ভেয়ার, ট্রেসার এবং সাব-অ্যাসিস্টেন্ট ইঞ্জিনায়ারদের কাজ একই ধরনের কি না?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) পশ্চিমবঙ্গ সরকারের অধীনে কর্মরত সকল সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ারগণ পূর্ত দপ্তরের অধীন নহে। তবে তাহারা বেতনক্রম পরিবর্তনের জন্য যে দাবী করিতেছেন সে বিষয়ে পূর্তবিভাগ অবগত আছেন।

(খ) পে-স্কেল পরিবর্তনের দাবিটী যথাযথভাবে বিবেচনা করা হইয়াছে। ইদানিং একটি সরকারী আদেশে উহাদের বেতন সংক্রান্ত নিয়মাবলীর কিছু পরিবর্তন করা হইয়াছে। ১লা মার্চ্চ হইতে শতকরা ১০ জন সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ারদের জন্য সিলেক্সন গ্রেড্ এবং সুপারভাইজার লাইসেন্সপ্রাপ্ত সাব-অ্যাসিস্ট্যান্ট (ইলেকট্রিক্যাল) ইঞ্জিনীয়ারদের মাসে আরও অতিরিক্ত ৫০ টাকা দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে।

(গ) ড্রাফ্‌টস্‌ম্যান, সারভেয়ার, ট্রেসার এবং সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ারদের কাজ একই ধরনের নহে।

### বার্নপুর ও মধুকুন্ডার নিকট দামোদর নদের উপর সেতু নির্মাণ

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৫।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায় এবং শ্রীতৃপ্তিময় আইচঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন, (১) পুরুলিয়া জেলাকে শিল্পে উন্নত করার জন্য যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তার দ্রুত রূপায়ণের জন্য আসানসোল শিল্পাঞ্চলের সঙ্গে যোগ অপরিহার্য; ও

(২) পুরুলিয়া ও বাঁকুড়ার শিল্প উন্নয়নের জন্য আসানসোল শিল্পাঞ্চলের সঙ্গে যোগ রাখার জন্য আসানসোল মহকুমার বার্নপুরের নিকট দামোদর নদের উপর দক্ষিণ পূর্ব রেলের যে সেতু আছে তার পাশে একটি কংক্রীট সেতু নির্মাণের প্রয়োজন অপরিহার্য; এবং

(খ) অবগত থাকলে সরকার বর্ধমান জেলার বার্নপুর ও পুরুলিয়া জেলার মধুকুন্ডার নিকট দামোদর নদের উপর সেতু নির্মাণ কবে নাগাত শুরু করবেন?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ও (খ) দুর্গাপুরে দামোদর ভ্যালি করপোরেশনের যে ব্যারাজ ও সেতুটি আছে সেটিই বর্তমানে দুর্গাপুর শিল্পাঞ্চল এবং বাঁকুড়া ও পুরুলিয়া জেলার মধ্যে সড়কপথে সংযোগসাধন করে। আসানসোল শিল্পাঞ্চল ও পুরুলিয়ার মধ্যে সরাসরি সড়কপথে যোগসাধনের জন্য দামোদরের উপর আর একটি সেতু নির্মাণ করা বর্তমান অর্থসঙ্কটে সম্ভবপর নয়। তবে দামোদরের উত্তরে ও দক্ষিণে বর্ধমান ও বাঁকুড়া জেলার বিভিন্ন অংশের মধ্যে যোগাযোগের জন্য ইতিমধ্যেই বর্ধমানের নিকট সদরঘাটে একটি সেতুনির্মাণের কাজ শুরু করা হয়েছে। ভবিষ্যতে মেজিয়াতেও আর একটি সেতু নির্মাণের পরিকল্পনা বিবেচনাধীন।

### Involvement of police personnel in dacoities

***380.** (Admitted question No. *45.) **Shri Md. Safiullah :** Will the Minister in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that in number of cases of dacoities in West Bengal police personnel were found involved;

(b) if so, the number thereof during the period from the 1st April 1972 to the 31st January 1974;

(c) in how many such cases they were caught redhanded;

(d) if it is a fact that some police personnel were found involved in Singur Dacoity Case in 1973; and

(e) if so, the number of such police personnel?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) Yes.

(b) 3 (three).

(c) Nil.

(d) Yes.

(e) 1 (one).

### সরকারী কাজে বাংলাভাষা ব্যবহার

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩০।) **শ্রীনিতাইপদ সরকারঃ** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ইহা কে সত্য যে সর্বস্তরে সরকারী কাজে বাংলাভাষা ব্যবহার করার জন্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছিলেন; এবং

(খ) সত্য হইলে, উক্ত সিদ্ধান্ত কার্যকর হইয়াছে কিনা ?

**তথ্য ও জনসংযোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গে প্রশাসনিক কার্য্যে বাংলাভাষা ব্যবহার পুরাপুরি কার্য্যকরী এখনও হয় নাই। তবে যাহাতে সরকারী অফিসে সর্বতোভাবে বাংলাভাষা চালু করা হয় সে বিষয়ে যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বনের জন্য বর্তমান সরকার তথ্য ও জনসংযোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়ের সভাপতিত্বে ইতিমধ্যে একটি কার্য্যকরী কমিটি গঠন করিয়াছেন।

### Elections to the Municipalities

*383. (Admitted question No. *978.) **Shri Biswanath Chakraborti :** Will the Minister-in-charge of the Municipal Services Department be pleased to state—

(a) if the State Government has declared elections to the municipalities in this State;

(b) if the elections will be held under the present Municipal Act; and

(c) the action taken by the Government with regard to the recommendations of Gopal Banerjee Committee set up during the office of the U.F. Government in this connection?

**Minister-in-charge of the Municipal Services :**

(a) The State Government have decided that the next general elections of the municipalities in the State where due shall be held on the 30th June, 1974;

(b) Yes.
(c) The matter is under consideration of Government.

## কলিকাতা পুলিশে লোক নিয়োগ

*৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭২।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বরাষ্ট্র (পুলিস) াগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) ১৯৭২ সালের মার্চ মাস থেকে ১৯৭৪ সালের জানুয়ারি মাস পর্যন্ত কলিকাতা পুলিসের কোন্ কোন্ পদে কতজন করে নূতন লোক নিয়োগ করা হয়েছে;

খ) উক্ত নিয়োগ কি পদ্ধতিতে করা হয়েছে; এবং

গ) চাকুরীপ্রাপ্ত ঐরূপ ব্যক্তিদের মধ্যে উদ্বাস্তু, তপশীলি জাতি ও তপশীলি উপজাতির সংখ্যা কত?

**ষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) এ বিষয়ে নীচে একটি বিবরণী সংযুক্ত হইল।

(খ) করণিক পদগুলির কয়েকটিতে পাবলিক সার্ভিস কমিশনের সুপারিশক্রমে এবং অবশিষ্টগুলিতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মনোনয়ক্রমে এবং বহিরাগতদের মধ্যে হইতে যোগ্যতার ভিত্তিতে নিয়োগ করা হইয়াছে। চতুর্থ শ্রেণীর কর্মচারীগণকে বহিরাগতদের মধ্যে হইতে যোগ্যতা অনুযায়ী এবং এস, আই, সার্জেন্ট ইত্যাদি পুলিশ কর্মচারীদের প্রচলিত নিয়োগবিধি অনুযায়ী নিয়োগ করা হইয়াছে।

(গ) উদ্বাস্তু — ৫জন
তপশীলি জাতি — ১৮৫জন।
তপশীলি উপজাতি — ২৬৪জন।

*Statement referred to question No. 384(ka)*

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ইউ,ডি, এ্যাসিস্ট্যান্ট | — | — | — | — | ১৩ জন |
| এল,ডি, এ্যাসিস্ট্যান্ট | — | — | — | — | ২০ জন |
| টেলিফোন অপারেটর | — | — | — | — | ৩ জন |
| স্টেনোগ্রাফার | — | — | — | — | ১ জন |
| টাইপিস্ট | — | — | — | — | ৩ জন |
| ৪র্থ শ্রেণীর কর্মচারী | — | — | — | — | ৮৭ জন |
| এস,আই | — | — | — | — | ৩৫ জন |
| ওয়ারলেস্ সাজেন্ট | — | — | — | — | ৪৮ জন |
| সুপারভাইজার গ্রেড | — | — | — | — | ১৯ জন |
| এ,এস,আই, | — | — | — | — | ৫ জন |
| কনস্টেবল | — | — | — | — | ১,৩৪৮ জন |

## হরিণখোলায় মুন্ডেশ্বরী নদীর উপর সেতু নির্মাণ

*৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৩।) **শ্রীগণেশ হাটুই ঃ** গত ৯-৩-৭৩ তারিখে প্রদত্ত কা চিহ্নিত *৪৭৬ নং (অনুমোদিত প্রশ্ন নং *৭৪) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া পূর্ত (সড়ক) াগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) উক্ত হরিণখোলায় মুন্ডেশ্বরী নদীর উপর সেতু নির্মাণের কাজ কতদূর অগ্রসর হইয়াছে; এবং

খ) নির্ধারিত সময়ে ইহার নির্মাণকার্য শেষ হইবে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) শতকরা ৭৫ ভাগ কাজ সমাপ্ত হইয়াছে।

(খ) বর্তমান নির্ধারিত সময়ে শেষ হইবে বলিয়া আশা করা যায়।

### Shifting of Directorates and other offices from Writers' Buildings

***386.** (Admitted question No. *573.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) whether it is a fact that the State Government has taken any decision to shift some Directorates and other offices from Writers' Buildings; and

(b) if the answer to (a) be in the affirmative,

(i) when such decision was taken; and

(ii) how many Directorates and other offices have been shifted so far?

**Minister-in-charge of Public Works Department :**

(a) Yes.

(b) (i) The decision was taken on 9th June, 1972.

(ii) A portion of the Health Directorate offices has shifted so far.

### Construction of three bridges as announced by the Governor in 1973

***387.** (Admitted question No. *1020.) **Shri Birendra Bijoy Malla Deb :** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state—

(a) the names of the three bridges that the Governor in his opening speech of the Budget Session, 1973, had announced for the Government of West Bengal to undertake construction during the 4th and 5th Five-year Plans period;

(b) how many of them have been taken up for construction so far;

(c) the progress of work of those bridges so far; and

(d) the amount of money to be spent during the 5th Five-year Plan for those bridges?

**Minister-in-charge of Public Works (Roads) Department :**

(a) to (d) : There was reference to four bridges in the Governor's speech. Those were over the rivers Damodar at Sadarghat in Burdwan, Mansai at Mathabhanga in Cooch Behar, Atrai at Balurghat in West Dinajpur and Subarnarekha at Kuthighat in Midnapore.

Work of Construction has just started on the Damodar Bridge. On the remaining bridges, preliminary work has not yet been completed. About Rs. 2 crores may be spent on the bridges during the Fifth Plan.

**রাস্তাঘাট নির্মাণে পাকুড় হইতে পাথর আনয়ন**

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩২।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** পূর্ত বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলায় রাস্তাঘাট, সেতু প্রভৃতি উন্নয়নমূলক কাজের জন্য যে পাথরের সরবরাহ হয় তাহা অন্য প্রদেশের বিশেষ করে বিহারের পাকুড় এলাকা হইতে আনা হয়;

(খ) সত্য হইলে, বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার যে পাথর মজুত আছে সেই পাথর না লওয়ার কারণ কি; এবং

(গ) বর্তমানে পাকুড়ের আমদানীকৃত পাথর প্রতি সি এফ টি-র দর কত এবং বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার পাথর প্রতি সি এফ টি-র দর কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবাংলায় রাস্তাঘাট, সেতু প্রভৃতি উন্নয়নমূলক কাজের জন্য মোট যে পরিমাণ পাথরের প্রয়োজন হয়, তাহার কিছু অংশ অন্য প্রদেশের বিশেষ করে বিহারের পাকুড় এলাকা হইতে সংগৃহীত হয়।

(খ) বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় যে পাথর মজুত আছে, তাহাও উন্নয়নমূলক কাজে ব্যবহৃত হয়।

(গ) কলকাতা অঞ্চলে ব্যবহারের জন্য বর্তমানে পাকুড়ের আমদানীকৃত ভাল জাতের পাথরের দর প্রতি ১০০ সি,এফ,টি, হিসাবে ২০৮ টাকা এবং উৎপাদন ঘাঁটিতে বাঁকুড়া ও পুরুলিয়া জেলার ভাল জাতের পাথরের দর প্রতি ১০০ সি,এফ,টি, হিসাবে ৫৮ টাকা হইতে ৬০ টাকা।

**Misappropriation and defalcation of money by police personnel**

*389. (Admitted question No. *46.) **Shri Md. Safiullah :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) how many cases of misappropriation and defalcation of money by the police personnel have been detected during the period from March 1972 to 31st January, 1974;

(b) the number of criminal cases started against them; and

(c) in how many cases departmental actions have been taken?

**Minister-in-charge of Home (Police) Department :**

(a) 10 cases.

(b) 9 criminal cases.

(c) One.

**ইউনিয়ন বোর্ডের চৌকিদার ও দফাদার**

*৩৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায় ঃ** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে আসানসোল মহকুমার ইউনিয়ন বোর্ডগুলিতে চৌকিদার ও দফাদারদের মোট সংখ্যা কত;

(খ) তাঁদের মাসিক বেতনের পরিমাণ কত ও সরকার তাঁদের কোনও আর্থিক সাহায্য দেন কিনা;

(গ) চৌকিদার ও দফাদারদের সরকারী কর্মচারী হিসাবে গণ্য করার এবং তাদের জীবনধারণের জন্য ন্যূনতম বেতন দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, তাহা কবে নাগাত কার্যকর করা হইবে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) চৌকিদার — — ৩৩০

দফাদার -- — ৩৫

(খ) সরকার বর্তমানে প্রতি চৌকিদারের জন্য মাসিক ২৭·৫০ পয়সা ও প্রতি দফাদারের জন্য মাসিক ৩২·৫০ পয়সা অনুদান হিসাবে দেন। ইহা ছাড়া ইউনিয়ন বোর্ডগুলি তাহাদের আর্থিক সংগতি অনুযায়ী কিছু বেতন দেন।

(গ) না।

(ঘ) প্রশ্ন উঠে না।

**Re-opening of closed studios and revitalisation of Film Industry**

***392.** (Admitted question No. *585.) **Shri Ranjani Kanta Doloi** : Will the Minister-in-charge of the Information and Public Relations Department be pleased to state—

(a) the steps the Government proposes to take to re-open the closed studios and revitalise the Film Industry in the State; and

(b) whether there is any proposal for setting up of any Film Institute in this State?

**Minister-in-charge of Information and Public Relations Department** :

(a) Re-opening of a studio which has recently been closed is under active consideration of Government. As regards other Studios which have been closed long before the question of their re-opening is virtually linked up with general revitalisation of Film industry in the State, which matter is also being considered by Government.

For revitalisation of Film industry in the State, a Film Development Board consisting of members from the film trade under the Chairmanship of the Chief Minister, has been constituted by Government for advising Government on matters concerning development of Film industry. A sum of Rs. 25 lakhs has been provided in the current year's budget. Various aspects such as film financing, financial assistance to free lance technicians, marketing facilities of West Bengal Films etc., relating to revitalisation of Film industry in the State are under active consideration of Government and details in these regards are being processed by Government at present. To encourage production of quality—films, a sum of about Rs. 1 lac has already been spent for giving cash prizes in gift coupons to Producers, Artistes etc., of the quality films produced in the State last year.

(b) No.

**ক্ষুদ্র সংবাদপত্রের আর্থিক উন্নয়নে সরকারী ব্যবস্থা**

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৩।) **শ্রীনিতাইপদ সরকার**ঃ তথ্য ও জনসংযোগ ভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ক্ষুদ্র সংবাদপত্র সমূহের আর্থিক উন্নতির জন্য সরকার কি কোন ব্যবস্থা নিয়েছেন ?

(খ) নিয়ে থাকলে, তা কি; এবং

(গ) রাজ্য সরকার (১) বৃহৎ সংবাদপত্রগুলিকে ও (২) ক্ষুদ্র সংবাদপত্রগুলিকে প্রতি বছরে গড়ে কত টাকার বিজ্ঞাপন দিয়ে থাকেন ?

**থ্য ও জনসংযোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) হ্যাঁ, নিয়েছেন।

(খ) ক্ষুদ্র সংবাদপত্রগুলির আর্থিক উন্নতির জন্য সরকার ক্ষুদ্র সংবাদপত্রগুলিতে অধিতর সরকারী বিজ্ঞাপন প্রকাশের ব্যবস্থা নিয়েছেন। জেলা হইতে প্রকাশিত সংবাদত্রগুলিতে আরো বেশী করিয়া বিজ্ঞাপন প্রচারের উদ্দেশ্যে ১৯৭২-৭৩ সালে মোট ৪৪ জার টাকা এবং ১৯৭৩-৭৪ সালে ৬২,৮০০ টাকা বরাদ্দ করা হইয়াছিল। ১৯৭৪-৭৫ লে এই উদ্দেশ্যে আরো বেশী টাকা বরাদ্দের ইচ্ছা সরকারের আছে।

কলিকাতা হইতে প্রকাশিত কয়েকটি ক্ষুদ্র সংবাদপত্রও ১৯৭২-৭৩ আর্থিক বৎসরের য়ে ১৯৭৩-৭৪ আর্থিক বৎসরে বেশি টাকার বিজ্ঞাপন দেওয়া হইয়াছে। ১৯৭২-৭৩ লে এই সব পত্রপত্রিকায় ১,০৮,২৫৭·৫৮ এবং ১৯৭৩-৭৪ সালে ১,২০,৩৩৫·৬৮ পয়সার জ্ঞাপন দেওয়া হইয়াছে।

(গ) এই বিভাগ হইতে প্রতি বছর গড়ে (১) বৃহৎ সংবাদপত্রগুলিতে মোট ৩১,৫৬,৫৭৭ কা এবং (২) ক্ষুদ্র সংবাদপত্রগুলিতে মোট ১,৭৭,৭৯২ টাকা আর্থিক মূল্যের বিজ্ঞাপন কাশ করা হইয়া থাকে।

**Number of political murders**

*395. (Admitted question No. *980.) **Shri Biswanath Chakrabarti :** Will the linister-in-charge of the Home (Police) Department pleased to state—

(a) how many political murders took place within the jurisdiction of Behala police-station during the years 1970 and 1971;

(b) the political affiliations, if available, of the above victims;

(c) how many people were killed by the police by firing or otherwise in Behala during the above period; and

(d) in how many cases of the murders mentioned the accused have been punished?

**Minister-in-charge of Home (Police) Department :**

(a) 9 cases of political murders in 1970 and 30 cases in 1971 took place in Behala police-station jurisdiction.

(b)

| | |
|---|---|
| Naxalites .. .. .. .. | 8 |
| C.P.I.(M) .. .. .. .. | 11 |
| C.P.I. .. .. .. .. | 1 |
| Cong. (R) .. .. .. .. | 1 |
| Others (non-political or political affiliation not known) .. .. .. .. | 18 |

(c) In 1970 only one person and in 1971, 19 persons were killed in police firing in Behala police-station.

(d) In no case, the accused persons have yet been punished.

**ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশন**

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৮।) **শ্রীকাশীনাথ মিশ্র**ঃ তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলায় ফিল্ম শিল্পের উন্নতিকল্পে পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশন নামে একটি সংস্থা গঠিত হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, (১) কবে এবং কয়জন সদস্য লইয়া উক্ত সংস্থা গঠিত হইয়াছে; ও (২) উক্ত কর্পোরেশনের মাধ্যমে ফিল্ম শিল্পের উন্নতির জন্য কি কি পরিকল্পনা লওয়া হইয়াছে?

**তথ্য ও জনসংযোগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) হ্যাঁ। রাজ্যে চলচিত্র শিল্পের উন্নতিকল্পে সরকার ফিল্ম ডেভালপমেণ্ট বোর্ড নামে একটি সংস্থা গঠন করিয়াছেন।

(খ) (১) ফিল্ম ডেভালপমেন্ট বোর্ড গত ১৯৭৩ সালের জুন মাসে ২২ জন সদস লইয়া গঠিত হইয়াছে।

(২) ফিল্ম ডেলালপমেন্ট বোর্ড-এর পরামর্শ অনুযায়ী রাজ্য সরকার চলচিত্র শিল্পের পুনরুজ্জীবন ও উন্নয়নের জন্য বর্তমান আর্থিক বৎসরে বিভাগীয় বাজেটে ২৫ লক্ষ টাকা বরাদ্দ রাখিয়াছেন এবং ঐ টাকা নিম্নরূপ খাতে ব্যয় করার প্রস্তাব আছেঃ

| | |
|---|---|
| (১) চলচিত্র নির্মাণ বাবদ — — | ১২ লক্ষ টাকা |
| (২) স্টুডিয়ো ও ল্যাবরেটরীর কারিগরী সাহায্য | ৯ লক্ষ টাকা |
| (৩) শ্রেষ্ঠ চলচিত্র সমূহের জন্য নগদ পুরষ্কার | ১ লক্ষ টাকা |
| (৪) ফ্রীলান্‌স্ কলাকুশলীদের জন্য আর্থিক সাহায্য | ১ লক্ষ টাকা |
| (৫) পশ্চিমবঙ্গ চলচিত্রের ব্যবসায়িক উন্নতি বিধানের ব্যবস্থার জন্য — — | ২ লক্ষ টাকা |

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

**রাণাঘাটে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট্**

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৩।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) ইহা কি সত্য যে রাণাঘাটে একটি ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট নির্মাণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে;

(খ) সত্য হইলে উহা নির্মাণের জন্য মোট কত টাকা বরাদ্দ আছে;

(গ) কবে নাগাদ উক্ত এস্টেটের নির্মাণকার্য আরম্ভ হবে; এবং

(ঘ) উক্ত এস্টেটে মোট কত লোকের কাজের সংস্থান হবে?

**সরকারী সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) অর্থ বরাদ্দের পরিমাণ এখনও ঠিক হয় নাই। ইণ্ডাস্ট্রিয়াল এস্টেটে শিল্প স্থাপনের ব্যাপারে শিল্পোদ্যোগীদের নিকট হইতে কিরূপ সাড়া পাওয়া যায় তাহা দেখিয়া অর্থ বরাদ্দের পরিমাণ নির্ধারণ করা হয়।

(গ) এ ব্যাপারে শিল্পোদ্যোগীদের নিকট হইতে এখনও পর্যন্ত যথোপযুক্ত সাড়া না পাওয়ায় এখনই ঐ স্থানে ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপনের ব্যাপারে কোন সুনির্দিষ্ট কর্মসূচী গ্রহণ করা সম্ভব হয় নাই।

(ঘ) কর্মসংস্থানের পরিমাণ উক্ত ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট বেসরকারী শিল্পোদ্যোগীরা কয়টি শিল্প ইউনিট স্থাপন করিবে তাহার উপরে নির্ভর করিতেছে। বেসরকারী শিল্পোদ্যোগীরা কয়টি শিল্প ইউনিট স্থাপন করিবে তাহা এখনও জানিতে না পারায় কর্মসংস্থানের ব্যাপারে কোন আভাষ দেওয়া এখনই সম্ভব নয়।

### নদিয়া জেলার জন্য মঞ্জুরীকৃত রিভার লিফ্‌ট

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৪।) **শ্রীনরেশচন্দ্র চাকী**ঃ কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদিয়া জেলার জন্য মোট কয়টি রিভার লিফ্‌ট বর্তমানে মঞ্জুরীকৃত অবস্থায় আছে;

(খ) ঐগুলি কতদিন যাবৎ মঞ্জুরীকৃত অবস্থায় রয়েছে; এবং

(গ) উক্ত রিভার লিফ্‌ট এ পর্যন্ত কয়টি বসানো হয়েছে এবং বাকিগুলি কবে নাগাত বসানো হবে ব'লে আশা করা যায়?

**কৃষি বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) ১২০টি।

(খ) ১২ই সেপ্টেম্বর, ১৯৭৩ তারিখে এগুলি মঞ্জুর করা হইয়াছে।

(গ) ইলেকট্রো মোটর পাম্পিং সেট কেনা হইয়াছে এবং ঐগুলি বসানোর প্রারম্ভিক কাজ সুরু করা হইয়াছে। তবে ইঞ্জিনিয়ারদের ধর্মঘটজনিত পরিস্থিতির জন্য সঠিক বলা যায় না এগুলি স্থাপনের কাজ কবে নাগাত শেষ করা সম্ভব হইবে।

### বনগাঁ ব্লকে কারিগরী ঋণ

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬১।) **শ্রীঅজিত কুমার গাঙ্গুলী**ঃ ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ সালে জানুয়ারী পর্যন্ত বনগাঁ ব্লকে কারিগরী ঋণ (আর্টিজান লোন) বাবত কত টাকা বিতরণ করা হইয়াছে; এবং

(খ) এই ঋণ যাঁহারা পাইয়াছেন তাঁহাদের নাম ও ঠিকানা?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয়ঃ** (ক) উল্লিখিত সময়ে বনগাঁ ব্লকে ত্রাণ বিভাগ হইতে কোন কারিগরী ঋণ (আর্টিজান লোন) বিতরণ করা হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### Receipts of State Government from Central Government

**210.** (Admitted question No 580.) **Shri Somnath Lahiri :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state the

total receipts of the State from the Central Government during the year 1966-67 to 1972-73 (Actuals for each year separately) and 1973-74 (Revised Budget Estimate) on account of—

(a) State's share of Union duties and/or taxes ;

(b) State's share of Small Savings ;

(c) Grants-in-aid for Plan and non-Plan expenditure (separately) ;

(d) Loan assistance for Plan and non-Plan expenditure (separately) and

(e) Any other item or items not included above.

**The Minister for Finance:** (a) The details of the State's share of Union duties and/or taxes are given below yearwise :

(Rupees in Crores)

| Year | Income Tax | Estate Duty | Union Excise Duty |
|---|---|---|---|
| 1966-67 ... ... | 15 07 | 0.31 | 18.14 |
| 1967-68 .. .. | 19 12 | 1 16 | 18.18 |
| 1968-69 .. ... | 21.29 | 0.11 | 22 75 |
| 1969 70 . ... | 27.37 | 0.52 | 22 67 |
| 1970-71 ... . | 33.88 | 0 64 | 28.15 |
| 1971-72 ... ... | 43.56 | 0 56 | 31 23 |
| 1972 73 ... . | 46 15 | 0 82 | 40 63 |
| 1973-74 (Revised Estimate). ... | 19 65 | 0 95 | 45 76 |

(b) The details of State's share of Small Savings are given below yearwise :

| Year | (Rupees in Crores) |
|---|---|
| 1966-67 ... ... ... | 9 43 |
| 1967-68 ... ... ... | 12.05 |
| 1968-69 ... ... ... | 7.92 |
| 1969-70 ... ... ... | 12.91 |
| 1970-71 ... ... ... | 8.83 |
| 1971-72 ... ... ... | 14.81 |
| 1972-73 ... ... ... | 34.42 |
| 1973-74 (Revised Estimate) ... . . | 60.00 |

(c) The details of Grants-in aid for Plan and non-Plan expenditure are given below yearwise :

(Rupees in Crores)

| Year ... ... | Plan Grant (Grant for State Plan and Centrally Sponsored Schemes) | Non-plan Grant (Including grant under Arts 275 and 282 of the Constitution and Grant in lieu of Railway Passenger Fares) |
|---|---|---|
| 1966-67 ... ... | 11 75 | 6.85 |
| 1967-68 ... ... | 15.83 | 4.43 |
| 1968-69 ... . . | 14.60 | 6.49 |
| 1969-70 ... ... | 15.10 | 29.06 |
| 1970-71 ... ... | 14.65 | 31.15 |
| 1971-72 . . ... | 17.54 | 28.38 |
| 1972-73 . . ... | 29.30 | 25.34 |
| 1973-74 (Revised Estimate) | 33.65 | 21.12 |

(d) The details of loan assistance for Plan and non-Plan expenditure re given below yearwise :

| Year | | | Plan Loan (Central loan for State Plan, Centrally Sponsored Schemes and Central Sector Schemes) | Non-Plan Loan (Including shares of Small Savings collection) |
|---|---|---|---|---|
| | | | (Rupees in Crores) | |
| 1966-67 | . | . . | 21.23 | 17.53 |
| 1967-68 | ... | ... | 19.68 | 21.15 |
| 1968-69 | . . | ... | 39.00 | 31.33 |
| 1969-70 | .. | ... | 27.20 | 32.06 |
| 1970-71 | . . | ... | 27.58 | 79.20 |
| 1971-72 | ... | .. | 31.35 | 45.06 |
| 1972-73 | .. | . | 18.15 | 120.27 |
| 1973-74 (Revised Estimate) | | | 53.73 | 117.45 |

(e) Does not arise.

### হুগলি জেলায় বার্ধক্যভাতার জন্য আবেদনপত্র

**২১১।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৭০।) **শ্রীগনেশ হাটুই ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি---

(ক) হুগলি জেলার বিভিন্ন ব্লক হইতে ১৯৭৩-৭৪ সালে (ফেব্রুয়ারি পর্যন্ত) মোট কতজন বার্ধক্যভাতার জন্য আবেদন করিয়াছিলেন ও তন্মধ্যে কতগুলি অবেদন মঞ্জুর করা হইয়াছে; এবং

(খ) তন্মধ্যে জাঙ্গীপাড়া ব্লকের কতগুলি আবেদন জমা পড়িয়াছে ও কতগুলি মঞ্জুর হইয়াছে?

**ত্রাণ এবং কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) ৪৪০ জন আবেদন করিয়াছিলেন, তন্মধ্যে ৫ জনকে বার্ধক্যভাতা মঞ্জুর করা হইয়াছে।

(খ) ৫৫ জনের আবেদন জমা পড়িয়াছে এবং ৫ জনের মঞ্জুর হইয়াছে।

### সরিষা আমদানী

**২১২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৯।) **শ্রীনরেশ চন্দ্র চাকী ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি----

(ক) গত দুই বৎসরের কোন্ বৎসরে পশ্চিম বাংলায় কোথা হইতে ও কি পরিমাণ সরিষা আমদানী করা হইয়াছিল;

(খ) উক্ত বীজ কোন্ কোন্ তেলকলে দেওয়া হইয়াছিল;

(গ) ইহা কি সত্য যে, সরকার কর্তৃক আমদানী করা সরিষা মফঃস্বলের তেলকলগুলিতে দেওয়া হয় নাই; এবং

(ঘ) সত্য হইলে, ইহার কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী মহাশয় ঃ** (ক) সরকারী তত্বাবধানে কোন বৎসরেই পশ্চিমবাংলায় সরিষা আমদানী করা হয় নাই।

(খ), (গ) ও (ঘ) এ প্রশ্ন ওঠে না।

### উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগে কর্মচারী নিয়োগ

**২১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪২৫।) **শ্রীআব্দুল বারি বিশ্বাস**ঃ উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ মাস হইতে ১৯৭৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত এই বিভাগে কোন কর্মচারী নিয়োগ করা হইয়াছে কি; এবং

(খ) হইয়া থাকিলে, কতজনকে ও কোন্ কোন্ পদে নিয়োগ করা হইয়াছে?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রীমহাশয়**ঃ (ক) হ্যাঁ।

| পদের নাম | নিযুক্ত ব্যক্তির সংখ্যা |
|---|---|
| (১) যুগ্মমহাধ্যক্ষ ও পদাধিকারবলে যুগ্মসচিব — | ১ |
| (২) অধিকর্তা (প্রশিক্ষণ তথা স্ব-নিযুক্তি) ও পদাধিকারবলে উপ-সচিব — — | ১ |
| (৩) অবরবর্গীয় করণিক — — — | ১ |
| (৪) মুদ্রলেখক — — — — | ৯ |
| (৫) পিওন — — — — | ৮ |
| (৬) অবরসহ-বাস্তুকার — — — | ৩ |
| (৭) শাখাধিকারিক — — — — | ১ |
| (৮) বিশেষ আধিকারিক (গণনা) — — — | ১ |

### বিচার (ওয়াকফ্) বিভাগে কর্মচারী নিয়োগ

২১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪২২।) শ্রীআবদুল বারি বিশ্বাসঃ বিচার (ওয়াকফ শাখা) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ মাস হইতে ১৯৭৪ সালের ফেব্রুয়ারি পর্যন্ত এই বিভাগে কোন কর্মচারী নিয়োগ করা হইয়াছে কি না; এবং

(খ) হইয়া থাকিলে, কত জনকে ও কোন্ পদে নিয়োগ করা হইয়াছে?

বিচার (ওয়াকফ্ শাখা) বিভাগের মন্ত্রীমহাশয়ঃ (ক) হ্যাঁ।

(খ) এই বিভাগের ওয়াকফ্ শাখার জন্য একজন উপ-সচিব, একজন উচ্চবর্গীয় করণিক এবং একজন অবরবর্গীয় করণিক নিয়োগ করা হইয়াছে।

### তথ্য ও জনসংযোগ বিভাগে কর্মচারী নিয়োগ

২১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৭।) শ্রীআব্দুল বারি বিশ্বাসঃ তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ হইতে ১৯৭৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত এই বিভাগে কোন নূতন কর্মচারী নিয়োগ করা হইয়াছে কি; এবং

**(খ) হইয়া থাকিলে, কতজনকে ও কি কি পদে নিয়োগ করা হইয়াছে?**

তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রীমহাশয়ঃ (ক) হ্যাঁ।

(খ) ৫৯ জনকে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জেলা তথ্য ও জনসংযোগ আধিকারিক | | | — | — | ১ |
| সাব-এডিটর | — | — | — | — | ২ |
| ইন্সপেক্টর | — | — | — | — | ৪ |
| স্টেনোগ্রাফার | — | — | — | — | ২ |
| স্টেনো-টাইপিস্ট | — | — | — | — | ২ |
| লোয়ার ডিভিসন এ্যাসিস্টেন্ট, ক্লার্ক | | | — | — | ৯ |
| টাইপিস্ট | — | — | — | — | ২ |
| স্টোর ক্লার্ক, স্টোরকিপার | | — | — | — | ২ |
| লেবোরেটরি এ্যাসিসটেন্ট | | — | — | — | ১ |
| ড্রাইভার, কারপেন্টার, এ্যাঃ অপারেটর | | | — | — | ৬ |
| শিল্পী, লোকরঞ্জন শাখা | | — | — | — | ৬ |
| চতুর্থশ্রেণী কর্মচারী | — | — | — | — | ২২ |

মৎস্য বিভাগে কর্মচারী নিয়োগ

২১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪২৪।) শ্রীআব্দুল বারি বিশ্বাসঃ মৎস্য বিভাগের মন্ত্রিহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ মাস হইতে ১৯৭৪ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত এই বিভাগে কোন কর্মচারী নিয়োগ করা হইয়াছে কি না; এবং

(খ) হইয়া থাকিলে, কতজনকে কোন্ পদে নিয়োগ করা হইয়াছে?

মৎস্য বিভাগের মন্ত্রীমহাশয়ঃ (ক) হ্যাঁ।

(খ)

মৎস্য দপ্তর—মহাকরণ অংশে

| পদের নাম | | | | | সংখ্যা |
|---|---|---|---|---|---|
| (১) লোয়ার ডিভিসন এ্যাসিস্টান্ট | | | — | — | ৬ জন |
| (২) স্টেনোগ্রাফার | — | — | — | — | ১ জন |
| (৩) পিওন | — | — | — | — | ৪ জন |
| | | | | মোট — | ১১ জন |

মৎস্য-অধিকার অংশে

| | | | | |
|---|---|---|---|---|
| (১) ফিসারী এক্সটেনশন অফিসার | | — | — | ১৪ জন |
| (২) এ্যাসিসট্যান্ট ফিসারী অফিসার | | — | — | ১ জন |
| (৩) মেকানিক অপারেটর | — | — | — | ১ জন |
| (৪) ইন্সপেক্টর (সার্ভে) | — | — | — | ১ জন |
| (৫) ইনভেস্টিগেটর (সার্ভে) | — | — | — | ৮ জন |
| (৬) অফিস পিওন — | — | — | — | ২ জন |
| (৭) অর্ডারলি পিওন — | — | — | — | ৩ জন |
| (৮) নাইট ওয়াচার — | — | — | — | ১ জন |
| | | | মোট — | ৩১ জন |

### কমলপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র

২১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪২।) শ্রীশিশির কুমার সেনঃ বিদ্যুৎ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জিলায় শ্যামপুর থানায় কমলপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে কেন্দ্র করিয়া কতগুলি মৌজাকে লইয়া 'মিনি স্কীম' চালু করা হইয়াছে; এবং

(খ) সত্য হইলে—

(১) মোট কয়টি মৌজা,

(২) উক্ত স্কীমের জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে; ও

(৩) কত দিনের মধ্যে উক্ত স্কীমের কাজ শেষ হইবে?

বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ (ক) হ্যাঁ।

(খ) (১) ৯টি।

(২) ৩ লক্ষ ৪৪ হাজার ৩ শত টাকা।

(৩) ১৯৭৫-৭৬ আর্থিক বছরের মধ্যে কাজ শেষ করিবার প্রস্তাব আছে।

### স্বরাষ্ট্র ( পর্যটন ) বিভাগের কর্মচারী নিয়োগ

২১৮। ( অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৩।) শ্রীআবদুল বারি বিশ্বাসঃ স্বরাষ্ট্র (পর্যটন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালেয় মার্চ মাস হইতে ১৯৭৪ সালের ফেব্রুয়ারি পর্যন্ত এই বিভাগে কোন নূতন কর্মচারী নিয়োগ করা হইয়াছে কি; এবং

(খ) হইয়া থাকিলে, কতজনকে ও কোন্ কোন্ পদে নিয়োগ কর' হইয়াছে?

**স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৩ জনকে নিম্নোক্ত পদগুলিতে নিয়োগ করা হইয়াছেঃ

| | |
|---|---|
| রিসেপসনিস্ট — — — — | ১ |
| রিসেপসনিস্ট-কাম-টাইপিস্ট ক্লার্ক — — | ২ |
| টাইপিস্ট ক্লার্ক — — — | ২ |
| লজ এটেন্ডান্ট — — — | ৫ |
| মালি — — — | ১ |
| মালি-কাম-সুইপার — — — | ১ |
| সুইপার — — — | ১ |

## জেলাওয়ারী মেডিক্যাল কলেজে ছাত্রছাত্রীর চিকিৎসা-বিদ্যা শিক্ষার সুযোগ

২১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩৬।) **শ্রীআব্দুল বারি বিশ্বাস**ঃ স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩-৭৪ আর্থিক বৎসরে এই রাজ্যের কোন্ মেডিক্যাল কলেজে কোন্ জেলার কতজন ছাত্রছাত্রী চিকিৎসা-বিদ্যা শিক্ষার সুযোগ পাইয়াছে; এবং

(খ) তন্মধ্যে সরকার মনোনীত শিক্ষার্থী কোন্ জেলায় কত আছে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়**ঃ (ক) ১৯৭৩-৭৪ শিক্ষাবছরে পশ্চিমবঙ্গের বিভিন্ন মেডিক্যাল ও ডেন্টাল কলেজের প্রি-মেডিক্যাল কোর্সে ৬১৬টি আসন জেলার ভিত্তিতে বন্টিত হয়েছে; তার একটি জেলাওয়ারী তালিকা (ইংরেজিতে টাইপ করা) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল। সমসংখ্যাক ছাত্রছাত্রী সংশ্লিষ্ট জেলা থেকে ঐসব আসনে ভর্তি হওয়ার সুযোগ পেয়েছেন। এছাড়াও, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার অধিবাসী ১৫৫ জন তফশীলী জাতি ও উপজাতি ছাত্রছাত্রী, ১০ জন রাজ্য সরকারের মনোনীত প্রার্থী ও ৪ জন দাতাদের মনোনীত প্রার্থী সমসংখ্যাক আসনে প্রি-মেডিক্যাল কোর্সে ভর্তি হওয়ার সুযোগ পেয়েছেন।

(খ) রাজ্য সরকারের ১৫ জন মনোনীত ছাত্রছাত্রীর মধ্যে ১০ জন পশ্চিমবঙ্গের অধিবাসী। এঁদের মনোনয়ন জেলার ভিত্তিতে হয় নি। তবে, দরখাস্তে প্রদত্ত বর্তমান ঠিকানা থেকে দেখা যায় যে, এই দশজন ছাত্রছাত্রীর মধ্যে ৩ জন কলকাতা, ২ জন ২৪-পরগনা জেলা এবং ১ জন করে হুগলী, দার্জিলিং, পশ্চিম দিনাজপুর বাঁকুড়া ও বর্ধমান জেলার বাসিন্দা।

## মহকুমা শহরে অল্প আয়ের পরিবার ও সরকারী কর্মচারীদের জন্য গৃহনির্মাণ

২২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৬।) **শ্রীঅজিত কুমার গাঙ্গুলী**ঃ গৃহ-নির্মাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মহকুমা শহরগুলিতে নিম্নআয়ের পরিবার এবং সরকারী কর্মচারীদের জন্য অল্প ভাড়ায় ফ্ল্যাট বা গৃহ-নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, কোন্ মহকুমায় ঐরূপ কয়টি বাড়ি নির্মাণের পরিকল্পপা সরকার গ্রহণ করিয়াছেন; এবং

(গ) এই পরিকল্পনা বাস্তবে রূপায়িত করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**গৃহ-নির্মাণ বিভাগের মন্ত্রিমহাশয়**ঃ (ক) হ্যাঁ, আছে।

(খ) এপর্যন্ত যে সমস্ত মহকুমায় নিম্নআয়ের পরিবার এবং সরকারী কর্মচারীদের জন্য গৃহ বা ফ্ল্যাট তৈরি করা হইয়াছে তাহার একটি তালিকা নিম্নে দেওয়া হইল। পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বিভিন্ন জেলার জন্য গৃহনির্মাণ বাবদ অর্থ বরাদ্দ করা হইয়াছে। সেই বরাদ্দ হইতে মহকুমা ও মহকুমাস্থিত শহরগুলিতে আরও যথাসাধ্য এই প্রকারের গৃহনির্মাণ প্রকল্প গৃহীত ও রূপায়িত হইবে।

(গ) বিভিন্ন জেলায় ও মহকুমায় নূতন শিল্পাঞ্চল ও ঘন-বসতি শহরগুলিতে সরকারী গৃহনির্মাণ প্রচেষ্টা ক্রমশই সম্প্রসারিত হইতেছে এবং এই উদ্দেশ্যে আরও জমি অধিগ্রহণের ব্যবস্থা হইতেছে।

বিভিন্ন জেলাশসককে তাঁহাদের নিজ নিজ জেলার ও মহকুমার অন্তর্ভুক্ত শহরগুলিতে গৃহনির্মাণ প্রকল্প গ্রহণের প্রয়োজনীয়তা বিচার করিয়া এবং এইজন্য প্রয়োজনীয় জমি পাওয়া সম্ভব কি না জানাইয়া বিস্তারিত বিবরণ পঠাইবার জন্য অনুরোধ করা হইয়াছে। উক্ত বিবরণ পাওয়ার পর পঞ্চম পরিকল্পনায় মহকুমা শহরগুলিতে অর্থসঙ্গতি সাপেক্ষে আরও এইরূপ গৃহনির্মাণ ব্যবস্থা গ্রহণ করা হইবে।

*Statement referred to in reply to clause* (Kha) *of unstarred question No. 220.*

মহকুমা শহরগুলিতে সরকারী কর্মচারীদের এবং নিম্ন আয়ের পরিবারের জন্য তৈরী গৃহ বা ফ্লাটের তালিকা

(১) মহকুমা আসানসোল

| | | |
|---|---|---|
| সরকারী কর্মচারীদের জন্য | — | ১৬২ |
| শিল্পশ্রমিকদের জন্য | — | ৭০০ |

(২) মহকুমা দুর্গাপুর

| | | |
|---|---|---|
| সরকারী কর্মচারীদের জন্য | — | ৬৭৮ |
| শিল্পশ্রমিকদের জন্য | — | ১,৯০০ |

(৩) মহকুমা ব্যারাকপুর

| | | | |
|---|---|---|---|
| (ক) | সোদপুর—নিম্ন আয়ের পরিবারের জন্য (এল, আই, জি,) | — | ৪৪০ |
| (খ) | বেলঘরিয়া—শিল্পশ্রমিকদের জন্য | — | ৬৪০ |
| (গ) | নিমতা—শিল্পশ্রমিকদের জন্য | — | ১৬০ |
| (ঘ) | নৈহাটি—শিল্পশ্রমিকদের জন্য | — | ৫৮ |
| (ঙ) | শ্যামনগর—শিল্পশ্রমিকদের জন্য | — | ৩০০ |
| (চ) | সুন্দিয়া—শিল্পশ্রমিকদের জন্য | — | ৮৩৬ |
| (ছ) | পাট্টুলিয়া—শিল্পশ্রমিকদের জন্য | — | ৭১৬ |

(৪) মহকুমা আলিপুর

| | | | | |
|---|---|---|---|---|
| (ক) | বারুইপুর—শিল্পশ্রমিকদের জন্য | — | ৫০ | |
| (খ) | বজবজ—শিল্পশ্রমিকদের জন্য | — | ২৮৮ | (সি এম ডি-এর এজেন্ট হিসাবে গৃহ নির্মাণ বিভাগ কর্তৃক নির্মিত।) |

(৫) মহকুমা শ্রীরামপুর

(ক) শ্রীরামপুর (মাহেশ)—সরকারী কর্মচারীদের জন্য। — — ৩৬

(খ) শ্রীরামপুর—শিল্পশ্রমিকদের জন্য — — ৩৪৬

(৬) মহকুমা রাণাঘাট

কল্যাণী—

| | | |
|---|---|---|
| নিম্ন আয়ের পরিবারের জন্য — | — | ৪০০ |
| সরকারী কর্মচারীদের জন্য — | — | ১০০ |
| শিল্পশ্রমিকদের জন্য — — | — | ২৮০ |

(৭) মহকুমা রায়গঞ্জ

রায়গঞ্জ—সরকারী কর্মচারীদের জন্য — — ৫৩৪

(৮) মহকুমা শিলিগুড়ি

শিলিগুড়ি—সরকারী কর্মচারীদের জন্য — ১২৬

(৯) মহকুমা কাঁথি

কাঁথি—নিম্ন আয়ের পরিবারের জন্য — — ১৬

## Calling Attention to Matters of urgent Public Importance

**Mr. Speaker :** The Minister-in-charge of Home (Transport) Department will please make a statement on the subject of continuous Bus Strike from the 26th March, 1974.

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, in response to the Calling Attention Notice by Shri Aswini Roy, M. L. A. and others I rise to make the following statement :

After the recent enhancement of the prices of petrol, diesel oil and lubricants with effect from March 2, 1974, the Government received representations from the Bengal Bus Syndicate, the Federation of Bus Syndicates and the Private Bus Syndicate, each representation containing a charter of demands. The Federation of Bus Syndicates represented that nothing short of 100% increase on the existing fare structure could make the fare structure a viable one for the trade at the moment and a rider should be added that with further rise in the cost of operation by 10 points, additional one paise should be automatically added to the fare structure. They added that the Government should fix the fares on the above lines within March 15, 1974, mentioning that circumstances would compel the Federation to direct the operators to take the initiative and follow a pattern of fare structure of their own. The other two Bus Syndicates, instead of demanding an increase in bus fare, dwelt on the need of arrangements to realise fare, already increased, reduction of Motor Vehicles Taxes, supply of diesel oil and lubricants at concessional rates, sale of spare parts and lubricants through Co-operatives, conversion of temporary permits in respect of buses into permanent permits etc. A token strike was organised on March 15, 1974 by a large number of private bus operators in Calcutta and the districts.

The Government held discussions with the representatives of the Bengal Bus Syndicate, Federation of Bus Syndicates and Private Bus Syndicate on different occasions. I personally appealed to the private bus operators not to resort to such an action. The threatened bus strike by the Federation and the Bengal Bus Syndicate has since been called off. It is, however, reported that some bus operators in the districts have resorted to strike. The District Magistrates have been asked to take appropriate measures in this regard.

[2-20—2-30 p.m.]

**Mr. Speaker :** I have received 27 notices of Calling Attention on the following subjects, namely :—

1. Murder of a teacher at Burnpur—from Shri Md. Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas and Shri Habibur Rahaman.

2. Scarcity of kerosene in rural Bengal—from Dr. Ekramul Haque Biswas, Shri Md. Dedar Baksh, and Shri Habibur Rahaman.

3. Murder of Shri Nirmal Biswas, a member of the armed police—from Shri Md. Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas and Shri Habibur Rahaman.

4. Supply of manure and insecticides—from Shri Kashinath Misra, Shri Adya Charan Dutta, Shri Gautam Chakravartty, Shri Md. Safiulla, Shri Kartick Chandra Biswas, Shri Narayan Bhattacharya and Shri Debabrata Chatterjee.

5. Demand for investigation into expenditure on account of protecting Calcutta from water-logging—from Shri Kashinath Misra, Shri Gautam Chakravartty, Shri Adya Charan Dutta, Shri Kartick Chandra Biswas, Shri Narayan Bhattacharya and Shri Debabrata Chatterjee.

6. Purchase of foodgrains from different States for West Bengal—from Shri Kashinath Misra, Shri Gautam Chakravartty, Shri Adya Charan Dutta, Shri Md. Safiulla, Shri Kartick Chandra Biswas, Shri Monoranjan Pramanik and Shri Narayan Bhattacharya.

7. Alleged murder of land-owner and looting of paddy at Phansi dewa, Darjeeling—from Sarbashree Adya Charan Dutta, Madhusudan Roy, Abdul Bari Biswas, Narayan Bhattacharya and Debabrata Chatterjee.

8. Load-shedding in Greater Calcutta—from Sarbashree Kashinath Misra, Abdul Bari Biswas, Sarat Das, Manoranjan Pramanik, Narayan Bhattacharya, Gautam Chakraborty, Debabrata Chatterjee and Adya Charan Dutta.

9. Development works arrested due to strike by Doctors and Engineers—from Sarbashree Mohammad Dedar Baksh, Ekramul Haque Biswas, Habibur Rahaman, Abdul Bari Biswas, Kashinath Misra, Narayan Bhattacharya, Sarat Das, Gautam Chakraborty, Madhusudan Roy, Debabrata Chatterjee and Adya Charan Dutta.

10. "Go slow" tactics of the employees of the Food Corporation—from Shri Kashinath Misra, Sarat Das, Abdul Bari Biswas, Gautam Chakraborty, Narayan Bhattacharya, Debabrata Chatterjee and Adya Charan Dutta.

11. Delay in unloading of foodgrains from railway wagons—from Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas and Shri Habibur Rahaman.

12. Embezzlement of cash in collieries—from Sarbashree Mohammad Dedar Baksh, Ekramul Haque Biswas and Habibur Rahaman.

13. Seven persons killed in a street accident at Durgapur—from Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas and Shri Habibur Rahaman.

14. Alleged sale of a ship by illegal tender—from Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas and Shri Habibur Rahaman.

15. Misuse of central allocation for Kalyani University—from Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas and Shri Habibur Rahaman.

16. Scarcity of newsprints—from Dr. Ekramul Haque Biswas, Shri Mohammad Dedar Baksh and Shri Habibur Rahaman.

17. Rise in price of wheat at ration shops—from Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas and Shri Habibur Rahaman.

18. Cancellation of four train services for want of coal—from Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas and Shri Habibur Rahaman.

19. Reported discontentment amongst the W.B.C.S. Officers due to merger of W.B.C.S. with W.B.J.C.S.—from Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas, Shri Narayan Bhattacharyya, Shri Debabrata Chatterjee, Shri Manoranjan Pramanik, Shri Mohammad Safiullah, Shri Gautam Chakrabartty and Shri Adya Charan Dutta.

20. Demand of W.B.C.S. (Executive) Association for constitution of State Higher Civil Services—from Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas, Shri Narayan Bhattacharyya, Shri Debabrata Chatterjee, Shri Gautam Chakrabartty, Shri Manoranjan Pramanick and Shri Adya Charan Dutta.

21. Hunger Strike by Calcutta University employees—from Shri Asamanja De.

22. T.R. work in rural areas of Nadia—from Shri Asamanja De;

23. Water-logging in Calcutta streets—from Shri Asamanja De and Shri Mohammad Safiullah.

24. Damage to wheat, pulses and mustard and oil seeds due to recent rain and hail storm—from Shri Kashinath Misra and Shri Mohammad Safiullah.

25. Agricultural experts threatened with unemployment—from Shri Bhawani Prasad Sinha Roy, Shri Mohammad Safiullah and Shri Ganesh Chandra Hatui.

26. Torture and coercion on "Adibasis"—from Shri Ganesh Chandra Hatui and Shri Md. Safiulla; and

27. Damage to Kangsabati Dam—from Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas, Shri Narayan Bhattacharya, Shri Debabrata Chatterjee and Shri Adya Charan Dutta.

I have selected the notice of Shri Mohammad Dedar Baksh, Dr. Ekramul Haque Biswas, Shri Habibur Rahaman, Shri Asamanja De, Shri Kashinath Misra, Shri Gautam Chakrabartty and Shri Adya Charan Dutta on the scarcity of kerosene in rural Bengal. The Hon'ble Minister-in-charge may please make a statement today, if possible or give a date for the same.

**Shri Gyan Singh Sohanpal :** On Wednesday, Sir.

### Mention Cases

**Mr. Speaker :** I would request all the honourable members not to take more than two minutes to mention their cases. Now I call upon Shri Khagendra Nath Mondal.

**Shri Khagendra Nath Mandal :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ইরিগেসন মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নাউইখাল নৈহাটী, নোয়াপাড়া, টিটাগড়, বীজপুর, বারাসাত, রাজারহাট ইত্যাদি এলাকার মধ্য দিয়ে হাড়োয়াডাঙ্গার কাছে এসে মিশেছে। ৩০ লক্ষ টাকা খরচ করে এটার সংস্কার করা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় এই সংস্কারের ফল কিন্তু ঐসব এলাকার জনসাধারণ পাচ্ছে না। সংস্কার যা করা হয়েছে কোথাও ১২০ ফুট চওড়া, কোথাও আবার ২৪০ ফুট চওড়া মত হবে এবং সেখানকার গভীরতা ১৬।১৮ ফুটের মত হবে। হাড়োয়াডাঙ্গার মুখ থেকে তেলে পর্যন্ত ৭৫ ফুটের মত জায়গায় সংস্কারের অভাবে অগভীর হয়ে আছে, যার ফলে ঐ জল বেরোতে পারছে না। এটা যদি সংস্কার করা না যায় তাহলে এই যে ড্রেনেজ স্কীম করা হয়েছে সেটার উদ্দেশ্য সম্পূর্ণরূপে ব্যর্থ হবে। ৬টি কনসটিটিউএন্সির জল ঐ হাড়োয়াডাঙ্গার মুখ দিয়ে নির্গত হয়। এখন ঐ হাড়োয়াডাঙ্গা থেকে আরম্ভ করে তেলে পর্যন্ত মুখটি সংস্কার না করার ফলে এই সমস্ত এলাকার জল ষ্ট্যাগন্যান্ট হয়ে একটা জলাশয়ে পরিণত করে ফ্লাডের সৃষ্টি করছে। এখন ঐটুকু সংস্কার করে যদি জল বের করে দেওয়া যায় তাহলে প্রায় ৭০ হাজার একর জমির আমন, বোরো অন্যান্য আরো ২।৩টি ফসল কৃষকরা ঘরে তুলতে পারে। আমি একটি তার স্কেচ ম্যাপ এনেছি সেটা আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রিমহাশয়ের কাছে দাখিল করবার জন্য অনুরোধ করছি।

**Shri Habibur Rahaman :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে ত্রাণ ও পুনর্বাসন মন্ত্রী তথা সমগ্র মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমায় হাজার হাজার পরিবার গৃহহারা হয়ে, পদ্মার ভাঙনের দরুণ, রাস্তার উপর অমানুষিক অবস্থায় বাস করছে। যে জাতীয় সড়ক রয়েছে সেখানে অন্ততঃ পক্ষে ৫০০ পরিবার রাস্তা অবরোধ করে বসে আছে, সেখানে যানবাহন চলাচলের চরম অসুবিধা হচ্ছে। আমি এই ব্যাপারে ইতিপূর্বে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিলাম, কিন্তু দুঃখের বিষয় তাদের আজ পর্যন্ত পুনর্বাসনের ব্যবস্থা হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মানুষের উন্নয়নের জন্য এই বিধানসভায় বসে কোটি কোটি টাকা ব্যয় করার সিদ্ধান্ত করা হচ্ছে, অথচ দেখা যাচ্ছে হাজার হাজার মানুষের বাঁচার মত অবস্থাও আজকে নেই, সেদিকে পশ্চিমবঙ্গ সরকার একেবারে উদাসীন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ ও পুনর্বাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে এই পুনর্বাসন সমস্যাকে জাতীয় সমস্যা সিবে স্বীকৃতি দিয়ে তাদের অনতিবিলম্বে পুনর্বাসনের ব্যবস্থা করা হোক।

**Dr. Ekramul Haque Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রিমহাশয় এবং সকল মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সংবাদপত্রে দেখলাম যে সরকার

গমের নির্ধারিত মূল্য ১০৫ টাকা করেছেন এবং সরবরাহ মূল্য দেখা যাচ্ছে ৩৫ পয়সা বেড়ে ১·৪০ পয়সার মত হবে, যদিও এটা সর্বভারতীয় ক্ষেত্রে হয় নি, তবে এটা আমাদের পশ্চিমবাংলায় হতে পারে। যখন দ্রব্যমূল্য বৃদ্ধির হিড়িক চলছে তখন এই বৃদ্ধিতে আমরা স্বভাবতঃই উদ্বেগবোধ করছি এবং এই মূল্য যদি আমাদের পশ্চিমবাংলার উপর নির্দ্ধারিত হয় তাহলে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে আমরা এর প্রতিবাদ করছি এবং যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেখানে নেতারা হয়ত এড়িয়ে যাচ্ছেন--তাই পশ্চিমবঙ্গ সরকার বিশেষ করে কৃষিমন্ত্রী যেন সেদিকে সজাগ দৃষ্টি রাখেন।

**Shri Sarat Das :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পুরুলিয়া জেলায় পর পর ২ বছর খরা হবার ফলে এই বছর খরাক্লিষ্ট কয়েকটি অঞ্চল এবং ব্লকে নিদারুণ খাদ্যাভাব দেখা দিয়েছে। আমাদের সরকারের পক্ষ থেকে এই বছর এখন পর্যন্ত কোন রকম জি,আর, টি,আর-এর ব্যবস্থ না হবার ফলে মানুষ অবর্ণনীয় দুর্দশার মধ্যে পড়েছে এবং নানারকম অখাদ্য, কুখাদ্য খেয়ে দিন যাপন করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ জানাচ্ছি বিশেষ করে কংসাবতী ক্যাচমেন্ট এরিয়া যেটা রয়েছে সেখানে একেবারে ধান হয় নি, অবিলম্বে যাতে ত্রাণের ব্যবস্থা ব্যাপকভাবে চালু হয় তার ব্যবস্থা করুন এবং এখুনি যদি চালু করা না হয় তাহলে অবস্থা এতই ভয়াবহ হয়েছে যে লোকে মৃত্যুর মুখোমুখি লড়াই করছে, যে কোন সময় অনাহারে মৃত্যু ঘটতে পারে। অতএব সরকারের কাছে আমার অনুরোধ এখুনি পুরুলিয়া জেলায় ব্যাপকভাবে ত্রাণ ব্যবস্থা চালু করুন, বিশেষ করে পর পর যেখানে দু-বছর খরা হয়েছে--এই কথা বলে আমি আমার এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** I now call upon Shri Gobinda Chatterjee to speak.

[ Nobody responded ]

I see that Shri Chatterjee is not here. If any honourable member, after his name is called, is seen that he is not in the House, he will not get any further chance to mention. I now call upon Dr. Ramendra Nath Dutt.

**Dr. Ramendra Nath Dutt :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ ব্লকে অর্থাৎ আমার কন্সটি-টিউয়েন্সীতে একটি মাত্র রাস্তা সি, এস, আই, আর স্কীমে নেওয়া হয়েছিল, সেই রাস্তাটি হচ্ছে, রায়গঞ্জ থেকে ইটাল গ্রাম পর্য্যন্ত। কিন্তু স্যার, সেই রাস্তার কাজ অজ্ঞাত কারণে বন্ধ করে দেওয়া হয়েছে এবং স্যাংসাণ্ড মানিটা ডাইভার্ট করে অন্য রাস্তার কাজে ডি, এম, লাগাচ্ছেন। আমি তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো, এই ডাইভারসান বন্ধ করে ওখানে রাস্তাটি যেন কম্পলিট করা হয়। কারণ তা না হলে ওখানে যে ইঁট কাটা হয়েছে সেই ইঁট চুরি হয়ে যাবে, আর্থ ওয়ার্ক যা হয়েছে তা নষ্ট হয়ে যাবে। আমি তাই স্যার, আবার অনুরোধ করবো আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রি-মহাশয়কে যে, তিনি ইমিডিয়েটলি ডি, এম,কে অর্ডার দিন যাতে ঐ রাস্তাটির কাজ হয়। জয়হিন্দ।

**Shri Madhu Sudan Roy**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি মাননীয় সেচ ও বিদ্যুৎ মন্ত্রী ও কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কৃষি ও বিদ্যুৎ বিভাগের অপদার্থতা, নিষ্ক্রিয়তা, অকর্মন্যতার ফলে ৪ লক্ষ ৯৯৷৷ হাজার টাকা ব্যয়ে কুচবিহারের বিভিন্ন ব্লকে যে ৯০টি স্যালো টিউবওয়েল

করা হয়েছে তা আজ পর্য্যন্ত চালু হয়নি। সেখানে এখনও পর্য্যন্ত এই দুটি ডিপার্টমেন্টের টানাপোড়েনের ফলে বিদ্যুতের কানেক্সান দেওয়া হয়নি। এগ্রিকালচার ডিপার্টমেন্ট বলছে ইলেকট্রিক ডিপার্টমেন্ট মোটরের কানেক্সান দেবে আবার ইলেকট্রিক ডিপার্টমেন্ট বলছে আমরা সেখানে বিদ্যুতের তার টেনে দিয়েছি, মোটরে কানেক্সান দেওয়া আমাদের কাজ নয়। কাজেই স্যার, এইভাবে দুটি ডিপার্টমেন্টের টানা পোড়েনের ফলে সেখানে যে আসল কাজ, সেচের কাজ তা সুরু হয়নি। তবে একটা কাজ যেটা হয়েছে তা হচ্ছে, গ্রামের ক্ষেতের মাঝে ৬।৭টা করে টিউবওয়েল হয়েছে রাত্রিবেলায় দেখা যাচ্ছে সেখানে ইলেকট্রিক বাল্ব জ্বলছে এবং গ্রামের লোকের কাছে সেটা একটা দর্শনীয় স্থান হয়েছে। আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় সেচ ও বিদ্যুৎমন্ত্রী, কৃষিমন্ত্রী ও বিধানসভার মাননীয় সদস্যদের সেই দর্শনীয় স্থানগুলি পরিদর্শন করার জন্য আমন্ত্রণ জানাচ্ছি।

**Shri Narayan Bhattacharya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রী ও মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উত্তরবঙ্গে নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম সাংঘাতিকভাবে বেড়ে গিয়েছে। সেখানে কয়লার মন ১০ টাকা, কেরোসিন ১ লিটার ৪ টাকায় বিক্রি হচ্ছে। তাও স্যার, সব জিনিষ ঠিকমত পাওয়া যাচ্ছে না। সেখানে সার ও ডিজেলের অভাবে চাষবাস বন্ধ হয়ে গিয়েছে। তা ছাড়া চা বাগানগুলি কয়লা, ডিজেল, সারের অভাবে বন্ধ হতে চলেছে এবং তারফলে চা শিল্পের সঙ্গে যুক্ত ৪ লক্ষ শ্রমিক বেকার হতে বসেছে। স্যার, আপনি জানেন, উত্তরবঙ্গের মানুষ অত্যন্ত সরল এবং নিরীহ, তারা বরাবরই রাজভক্ত প্রজা। আজকে সেই উত্তরবঙ্গের মানুষরা মরে বেঁচে আছে। তাই আমি আবার আপনার মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি মাননীয় খাদ্যমন্ত্রী ও মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Debabrata Chatterjee :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় যা নিয়ে ইতিপূর্বে হাউসে বলেছি আবার বলে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের আমলাদের এমনই মহিম যে অনেক অসম্ভবকে তাঁরা সম্ভব করেন, দিনকে তাঁরা রাত করেন। এমনই একটি মহিমার প্রকৃষ্ট উদাহরণ আমি দিচ্ছি। স্যার, ১৯৭২ সালে আমাদের এই জনপ্রিয় সরকার গঠিত হবার পরে আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে দিয়ে আমলারা কি কায়দায় জানিনা দুটি রাস্তা সম্বন্ধে ঘোষণা করিয়ে দিলেন যে এই দুটি রাস্তা পাকা হয়ে গিয়েছে। সেই রাস্তা দুটি হচ্ছে---তেলিনীপাড়া টু টিঁয়ামারীঘাট ভায়া খোয়াডাঙ্গা এবং আর একটি হচ্ছে শামুকতলা রহিমাবাদ মোড়। এই রাস্তা দুটির কথা মাসান্তিক বেতার ভাষণে মুখ্যমন্ত্রীকে দিয়ে বলান হল। কিন্তু স্যার, আশ্চর্য্য ও দুঃখের কথা, এই দুটি রাস্তায় আদৌ কোন কাজ সুরু হয়নি। পূর্ত বিভাগের কোন মন্ত্রীকে এখানে দেখছি না, আশা করি তাঁরা তাঁদের ঘর থেকে এটা শুনছেন এবং মুখ্যমন্ত্রীর কানেও আশা করছি এটা পেঁৗছচ্ছে, কাজেই আমি তাঁদের অনুরোধ করবো এইভাবে জনসাধারণের কাছে এই সরকারকে হেয় করার যে চক্রান্ত চলছে এবং এই ধরনের কথা বলিয়ে নেওয়ার যে প্রবণতা দেখা যাচ্ছে তার থেকে যদি রেহাই পেতে চান তাহলে অবিলম্বে ঐ রাস্তা দুটির সমস্যার আশু সুরাহা যাতে হয় তার ব্যবস্থা করুন।

**Shri Chandra Kumar Dey :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রম-মন্ত্রী ও মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, খবরের কাগজে পড়লাম যে, ফুড কর্পোরেশন অব ইনডিয়ার ১৪০০ শ্রমিক তারা ছাঁটাই'এর নোটিশ পেয়েছেন এবং তাদেরকে চাকরি থেকে বাতিল করে দেবার জন্য সরকার জোরদার ব্যবস্থা করছেন। স্যার, এই ১৪০০ শ্রমিক মানে তাদের পরিবারবর্গ নিয়ে ৪২০০ জন আজকে অত্যন্ত জর্জরিত হয়ে

পড়েছেন এই সঙ্কট সময়ে। তাদেরকে নাকি বিহারে চাকরি করার জন্য পাঠাবার একটা ব্যবস্থা করা হয়েছে, কিন্তু সেটা নিতান্তই মামুলি। তাদের ধর্মঘটকে ব্যর্থ করার এইভাবে যে চেষ্টা চলেছে তা থেকে মুখ্যমন্ত্রীকে বিরত থাকার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker :** I now call upon Shri Niranjan Dihidar.

**Shri Chandra Kumar De :** Sir, it is not yet 2 minutes.

**Mr. Speaker :** You have made your point about the 1,400 employees very clear. In any case the time must not exceed 2 minutes.

**Shri Niranjan Dihidar :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোলে কয়েকদিন আগে কংগ্রেসের মধ্যে যে উপদলীয় কলহ হয় তার ফলে একজন লোক মারা গেছে এটা নিশ্চয়ই শুনেছেন। এখন তাকে অবলম্বন করে সমাজবিরোধীরা ডঃ শর্মার নেতৃত্বে পাড়ায় পাড়ায় আমাদের সমর্থক যে সমস্ত লোক আছে তাদের ঘরে ঘরে গিয়ে যেভাবে হামলা শুরু করেছে সেটা একটা অস্বাভাবিক অবস্থায় দাঁড়িয়েছে। প্রাপ্তবয়স্ক সকলে সেখান থেকে পালিয়েছে। এমন কি সেখানকার হরিজনদের বাড়ীতে বাড়ীতে গিয়ে হামলা করা হয়েছে এবং ২ জন হরিজনকে আক্রমণ করা হয়েছে। তাদের একজনকে গুলি করা হয়েছে এবং একজনকে ছুরিকাঘাত করা হয়েছে। তারা হাসপাতালে রয়েছে এবং এছাড়াও হরিজনরা ঘর ছেড়ে পালিয়েছে। এইরকম অবস্থার সৃষ্টি করা হয়েছে। আমি একটা কথা বলতে চাই যে সমাজবিরোধীদের বিরুদ্ধে যদি এখনই কোন স্টেপ না নেওয়া হয় তাহলে সেখানকার আইনশৃঙ্খলার অবনতি ঘটবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরো বলতে চাই যে এই সমাজবিরোধীদের সম্পর্কে কংগ্রেস বন্ধুদেরও বলছি যে এদের দমন করার জন্য আপনাদেরও বলা উচিত। আমি আবার বলছি, দ্বিজ চন্ডীদাস কহে সমাজবিরোধীরা কারো বাপ নহে। এরা আগামী দিনে দেখবেন যে আগুন জ্বালাবে এবং সমস্ত দেশকে বিপণ্য করে তুলবে। তাই আমি সরকারের কাছে এবং বিশেষকরে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে এই দাবী করছি যে এর একটা ইমিডিয়েট ব্যবস্থা করা হোক। আপনি দেখবেন যে বার্ণপুরে সেখানে একজন শিক্ষক নিহত হয়েছে, এখান থেকে মাত্র ২ মাইল দুরে। একটা সাংঘাতিক অবস্থা সেখানে চলছে এবং যুগান্তরে এটা সঠিকভাবে প্রকাশিত হয়েছে। আমি ক্ষোভের সঙ্গে বলছি, আজকে এই অবস্থা থেকে আসানসোল মহকুমাকে বাঁচান এবং এর একটা যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**Shri Puranjoy Pramanik :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে বাংলাদেশে কেরোসিনের অভাবে অন্ধকার দেখা দিয়েছে। কারণ সেখানে এই রকম অবস্থা দেখা দিয়েছে, কেরোসিনের অভাবের জন্য সে সম্পর্কে আমি আপনার কাছে একটা কথা বলতে চাই। আমার কাছে একটা টেলিগ্রাম এসেছে, একটা বিদ্যালয়ের প্রধান শিক্ষক সেটা লিখেছেন। তিনি লিখেছেন যে এখানে কেরোসিনের অভাবে ছাত্র-ছাত্রীরা পড়াশুনা করতে পারছে না। হায়ার সেকেন্ডারী পরীক্ষা চলছে, এপ্রিল মাসে স্কুল ফাইনাল পরীক্ষা অথচ গ্রামের এই ছেলেরা কেরোসিনের অভাবে বিদ্যাভ্যাস করতে পারছে না। এখন দেখা যাচ্ছে যে গ্রামের লোকেরা সন্ধ্যাবেলায় রান্নার কাজ সেরে খাওয়া-দাওয়া করে নিচ্ছে এবং সন্ধ্যাবেলায় তারা অন্ধকারে থাকছে। এইরকম যে কেরোসিনের ভয়াবহতা দেখা দিয়েছে সেজন্য আমি মন্ত্রিমন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। কেননা, এখানে আনন্দবাজার পত্রিকায় দেখলাম যে কেরোসিন তেল নেবার জন্য লাইন দেওয়া হয়েছে। কিন্তু পল্লীঅঞ্চলে লাইন দেবার মত জায়গা নেই। সেখানে টাকা দিয়ে জিনিষ পাওয়া যাচ্ছে না। কাজেই সেদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এইরকম

অবস্থায় স্কুলের ছাত্ররা পড়াশুনা করতে পারছে না। আপনি জানেন যে সাধারণতঃ ছেলে-মেয়েরা ফাঁকি দিয়ে পরীক্ষার সময় রাত জেগে পড়াশুনা করে তারা পরীক্ষা দিয়ে পাশ করে। কেরোসিন তেল না পেলে তাদের আর অন্য কোন উপায় নেই। সেজন্য আমি মন্ত্রী মহাশয়কে এই বিষয়ে বিশেষ দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

**Shri Harasankar Bhattacharyya :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছি। তবে আমি জানি যে কিছু হবে না। উচ্চশিক্ষার জগতে এটাতো রাহুর দশা চলছে। আজকে সন্ধ্যাবেলা থেকে কাল সন্ধ্যাবেলা পর্যন্ত এই ২৪ ঘন্টা বেসরকারী কলেজের অশিক্ষক কর্মচারীরা গণঅনশন শুরু করেছে। তাদের প্রোগ্রাম ১০ এবং ১১ তারিখ তারা কাজ করবে না এবং ২৬শে এপ্রিলের পর থেকে মাস ডেপুটেশান দেবে এবং বিশ্ববিদ্যালয়ের সামনে স্কোয়াটিং করবে। স্যার, এদের দাবীর মধ্যে আর্থিক দাবী নেই। অবিলম্বে চাকুরীর সর্তাবলী প্রবর্তন, কলেজের প্রকৃত সরকার কর্তৃক ঘাটতি অনুদান, মুচলেকা কলেজগুলির শিক্ষক এবং শিক্ষাকর্মীদের সরকারী সুবিধা দান, ট্রাস্টি কলেজিয় প্রথার বিলোপ সাধন এবং সর্বস্তরে শিক্ষাকর্মীদের সন্তানদের বিনা বেতনে শিক্ষা দান। আমি আশা করবো মাননীয় শিক্ষামন্ত্রী যাতে এই উচ্চশিক্ষা জগতে এই বিশৃঙ্খলা শুরু হবার আগে একটা ব্যবস্থা গ্রহণ করবেন।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, কল্যাণী বিশ্ববিদ্যালয়ের চরম দুর্নীতি, চরম অব্যবস্থা এবং প্রশাসনিক ত্রুটিবিচ্যুতি। আজকে এই বিশ্ববিদ্যালয়ের ঐতিহ্য আমাদের সামনে ম্লান করে দিয়েছে। আমি দীর্ঘদিন ধরে দেখছি, এখন প্রশাসনে যাঁরা বসে আছেন তারা দারুণ ব্যর্থ হয়েছেন। সবথেকে লজ্জা এবং ঘৃনার কথা, আজকে বোটানি, জুলজি, ফিজিক্স, কেমিষ্ট্রি-র সাজসরঞ্জাম কেনার জন্য চতুর্থ পঞ্চমবার্ষিক পরিকল্পনাতে ৫ লক্ষ ১০ হাজার টাকা দেওয়া হয়েছিল সেই টাকার কোন হিসাব নেই।

[2-40—2-50 p.m.]

জুলজিতে একটা ইন্সট্রুমেন্ট কেনবার জন্য ১ লক্ষ ৩০ হাজার টাকা দেওয়া হয়েছিল, সেই ইন্সট্রুমেন্ট আজ পর্য্যন্ত কেনা হয়নি। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লাইব্রেরীর জন্য ১২ লক্ষ টাকা দেওয়া হয়েছিল, কিন্তু বলা হচ্ছে যে বই কেনা হয়েছে, কিন্তু বই-এর কোন হিসাব নেই। কর্মচারী এবং ছাত্ররা বহুবার আন্দোলন করেছেন, বহুবার দাবী জানিয়েছেন এবং আমাদের কাছে ছাত্ররা এবং কর্মচারীরা বলেছেন, এই বাবদে ২০ লক্ষ টাকার মধ্যে ১০ লক্ষ টাকা প্রশাসন কর্তৃপক্ষ আত্মসাৎ করেছে। কালকে থেকে সেখানে আন্দোলন চলছে। কোন বড় কর্তৃপক্ষ তারা অফিসে ঢুকতে পারছে না। কর্মচারীরা বারবার আন্দোলন করছেন এই কল্যাণী বিশ্ববিদ্যালয় থেকে দুর্নীতি উচ্ছেদ করবার জন্য এবং এই কল্যাণী বিশ্ববিদ্যালয়কে দুর্নীতিমুক্ত করে একটা আদর্শ বিশ্ব-বিদ্যালয় গড়ে তোলবার জন্য। তাঁরা দীর্ঘদিন ধরে আন্দোলন করছেন, এই বিষয়ে আমি কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় শিক্ষামন্ত্রীর কাছ থেকে এই বিষয়ে বিবৃতি দাবী করছি যে অবিলম্বে এই কল্যাণী ইউনিভার্সিটি থেকে দুর্নীতি বন্ধ করবেন কিনা বা এই টাকা পয়সা যে তছনছ হচ্ছে সেইগুলো সম্বন্ধে যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করবেন কিনা সেটা আমরা জানতে চাই।

**Shri Md. Safiullah :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার মাধ্যমে অত্যন্ত একটা জরুরী বিষয়ে এই মন্ত্রি-সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে হাওড়া এবং হুগলীর মাটি থেকে

মার্টিন লাইট রেলওয়ের শেষ চিহ্নটুকুও অবলুপ্ত হতে চলেছে। ব্রডগেজ হবার পরিকল্পনা যে তিমিরে সেই তিমিরেই আছে। আপনি জানেন কিছুদিন আগে মার্টিন রেল কর্তৃপক্ষ তাদের যাবতীয় সাজসরঞ্জাম নিলামে বিক্রি করবার পরিকল্পনা নেন। সেই অনুযায়ী মার্টিন লাইনগুলো বিক্রি হয়ে যাচ্ছে। আপনি জানেন বহুদিন পূর্বে বিষ্ণুপুর-কলিকাতা একটা কর্ড রেলওয়ে করার প্রস্তাব ছিল, সেটা আমাদের ঐ হাওড়া এবং হুগলীর ভিতর দিয়ে যাবার কথা ছিল, সেটা পরবর্তীকালে পরিত্যক্ত হয়েছিল। পরে মার্টিন রেল এলো। কিন্তু মার্টিন রেলও উঠে গেল। এখন ব্রডগেজ করার যে পরিকল্পনা, সেই পরিকল্পনা নিয়ে অনেক টালবাহানা চলছে। আমি আপনার মাধ্যমে রাজ্যসরকারকে অবিলম্বে প্রস্তাবিত হাওড়া-আমতা, হাওড়া-চাঁপাডাঙ্গা এবং ডানকুনি-শিয়াখালা লাইনটার কাজ ত্বরান্বিত করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Shri Asamanja Dey :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বর্তমান মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামের ইতিহাসে বিপ্লবী মহানায়ক রাসবিহারী বসু'র কথা সকলেই জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নেতাজীর আজাদহিন্দ ফৌজের প্রধান উপদেষ্টা ছিলেন এই রাসবিহারী বসু। আপনি জানেন শ্রীবসু'র চেষ্টাতে নেতাজী জার্মানী থেকে দক্ষিণ-পূর্ব এশিয়ায় এসে আজাদহিন্দ ফৌজের প্রতিষ্ঠা করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের এই বিধানসভার ডেপুটি স্পীকার শ্রীহরিদাস মিত্র মহাশয় আজাদহিন্দ ফৌজে নেতাজীর সহকর্মী ছিলেন এবং আজাদহিন্দ ফৌজের গুপ্ত বিভাগে কার্য্যরত অবস্থায় ধরা পড়েন এবং তাঁর ফাঁসির হুকুম হয়েছিল। সেদিক দিয়ে বলা যায় আমাদের ডেপুটি স্পীকার মহাশয় রাসবিহারী বসু'র সহকর্মী। মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিজে, আমি জানি, নেতাজী পন্থী এবং রাসবিহারী বসু'র প্রতি আপনার শ্রদ্ধাও আমি নিশ্চিতভাবে বিশ্বাস করি অন্য কারোর চেয়ে কম নয়। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, সবচেয়ে দুঃখের বিষয়, সবচেয়ে পরিতাপের বিষয়, সেই বিপ্লবী মহানায়কের স্বদেশভূমিতে তাঁর স্মৃতি রক্ষার উপযুক্ত ব্যবস্থা নেই। আমি তাই আপনার মাধ্যমে সরকারের কাছে প্রস্তাব করছি, শ্রীবসু'র চন্দননগর ফটকগোড়ায় এক বিঘা ষোল কাঠা জমির উপর যে পৈত্রিক ভিটা আছে, তাকে উদ্ধার করে অবিলম্বে সরকার জাতীয় সম্পত্তিতে পরিণত করুন। টোকিও থেকে শ্রীবসু'র চিতাভস্ম এনে পরিপূর্ণ মর্যাদায় সেখানে প্রতিষ্ঠিত করা হোক এবং তাঁর আদর্শ এবং ভাবধারা শিক্ষার জন্য সেখানে একটা প্রতিষ্ঠান প্রতিষ্ঠিত করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বর্গতঃ ডাঃ বিধান চন্দ্র রায় যখন বেঁচে ছিলেন, তিনি শ্রীবসু'র বাড়ী উদ্ধারের জন্য জাপানে শ্রীবসু'র কন্যা তৎসুকু বসু'র কাছে অনুমতির জন্য চিঠি লিখেছিলেন এবং তার সম্মতিও শ্রীবসু'র কন্যা বিধান রায়কে জানিয়েছিলেন। আমি আরও প্রস্তাব করছি রাসবিহারী বসু'র স্মৃতি রক্ষার জন্য একটা ব্রোঞ্চ বা মর্মরমূর্তি স্থাপন করা হোক এবং এখানে নেতাজীর মূর্তির পাদদেশে যে আইল্যাণ্ডের মত খালি জায়গা আছে সেখানে সরকার সহজেই একটা ব্রোঞ্চ বা মর্মরমূর্তি স্থাপন করতে পারেন। আমি আরও প্রস্তাব করছি, এই মহান বিপ্লবী সৈনিকের চিন্তা, ভাবধারা এবং আদর্শ বাংলাদেশের সমস্ত ছাত্র এবং বাংলাদেশের সমস্ত যুব সমাজকে উদ্বুদ্ধ এবং প্ররোচিত করে তোলবার জন্য শিক্ষা দপ্তর থেকে শ্রীবসু'র একটা বায়গ্রাফি প্রকাশ করা হোক। আমি আশা করি বিপ্লবীর প্রতি শ্রদ্ধাশীল নিবেদন করে আমাদের মন্ত্রিসভা সমস্ত সদস্যবৃন্দ এই বিষয়টা চিন্তা করবেন এবং স্বাধীনতা সংগ্রামীর পূর্ণ মর্য্যাদা অর্পণ করে এই বাংলাদেশের উপযুক্ত ঐতিহ্য তিনি বজায় রাখবেন।

**Shri Monoranjan Pramanick :**

মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিসভার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। দিল্লীতে আজ বাঙ্গালীদের দুর্দিন। আজ কেন্দ্রীয় প্রশাসনে বাঙ্গালীর

স্থান নেই বললেই চলে। কেন্দ্রীয় সরকার বাঙ্গালী অফিসারদের সহ্য করতে পারছেন না, বিশেষকরে সেই অফিসার যদি সৎ স্বদেশী মনোভাবাপন্ন এবং কর্তাভজা না হয়। কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের উপর বিমাতৃসুলভ আচরণ করছেন, এর নজির আমি আপনার মাধ্যমে উপস্থিত করছি। বাঙালী রাজ্যপালের সংখ্যা মাত্র একজন। কেন্দ্রীয় ক্যাবিনেটে বাঙ্গালীর কোন স্থান নেই, ডঃ দেবীপ্রসাদ চ্যাটার্জী এবং প্রণব মুখার্জীকে গুরুত্বপূর্ণ দপ্তরের দায়িত্ব দেওয়া হলেও পূর্ণ মন্ত্রীর পদমর্যাদা দেওয়া হয়নি। দিল্লীতে বসে যারা ভারতবর্ষ চালাচ্ছেন, সেই সমস্ত সেক্রেটারী, এ্যাডিসনাল সেক্রেটারী, জয়েন্ট সেক্রেটারী, এ্যাসিসটেন্ট সেক্রেটারী—এদের মধ্যে বাঙ্গালী খুবই কম। আই, সি, এস-দের মধ্যে ডি, এল মজুমদার, দেবেশ দাস, এ, কে, ঘোষ কিভাবে নাজেহাল হয়েছেন তা সকলেরই জানা আছে। মিঃ গাঙ্গুলী দুর্নীতির বিরুদ্ধে লড়াইর জন্য রেলওয়ে বোর্ডের চেয়ারম্যানের পদ থেকে তাঁকে অপসারিত করা হয়েছে। রিজার্ভ ব্যাংকের চেয়ারম্যানের পদে বর্তমানে শুধুমাত্র মারাঠীদের নিয়োগ করা হচ্ছে। বোকারো ইস্পাত প্রকল্পের ম্যানেজিং ডিরেক্টর স্বর্ণেন্দু ভট্টাচার্য্যকে অপসারিত করা হয়েছে। বিখ্যাত বিজ্ঞানী ডাঃ কে, আর, চক্রবর্তীকে ফ্যার্টিলাইজার কর্পোরেশন থেকে সরিয়ে দেওয়া হয়েছে। বার্ণ কোম্পানীর পরিচালকের পদ থেকে সুজিত ব্যানার্জীকে অপসারিত করা হয়েছে।

সবসময় মুখে জাতীয় সংহতির কথা বলা হয়, কিন্তু বৈষম্যমূলক আচরণের দ্বারা সেই সংহতির মূলে কুঠারাঘাত করা হচ্ছে, এটা দিল্লীর রীতি হয়ে দাঁড়িয়েছে। তাই আমি সতর্ক করে দিয়ে বলতে চাই যে এই নীতি সামগ্রিকভাবে ভারতবর্ষকে বিচ্ছেদের মধ্যে নিয়ে যাবে।

**Shri Ganesh Chandra Hatu :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর বিশেষকরে স্বরাষ্ট্রমন্ত্রীর এবং শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কয়েকজন দুষ্কৃতকারী গত ২৭।৩।৭৪ তারিখে রাত্রি ১টার সময় হুগলী জেলার জাঙ্গিপাড়া থানার অন্তর্গত নীলারপুর রামমোহন জুনিয়ার হাইস্কুলের লাইব্রেরী ও অফিস ঘর খোলার সময় ঐ স্কুলের নাইট গার্ডের ঘুম ভেঙ্গে যায়। সে তাড়াতাড়ি বাহিরে আসিয়া ঐ দুষ্কৃতিকারীদের মধ্যে কয়েকজন নাইট গার্ডকে তারই চাদর দিয়ে বেঁধে ফেলে। তারপর দুষ্কৃতকারীরা ঐ বিদ্যালয়ের লাইব্রেরী-কাম-অফিস ঘরটি পেট্রল দিয়ে জ্বালিয়ে দেয়। এরফলে ঐ বিদ্যালয়ের সমস্ত বই খেলাধূলার সাজসরঞ্জাম, দুইটি আলমারী, যাবতীয় কাগজ পত্র ফাইল ও অন্যান্য আসবাব পত্র পুড়ে শেষ হয়ে গেছে এবং ঐ বিদ্যালয় বাড়ীর কিয়দংশ ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। ক্ষতির পরিমাণ কয়েক হাজার টাকা। পুলিশ দুষ্কৃতকারিদের খুঁজে বের করার জন্য জোর তদন্ত চালাচ্ছে। এদিকে ঐ বিদ্যালয়ের ৫০০ মত ছেলে-মেয়ের লেখাপড়া বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। যাতে ছেলেমেয়েরা লেখাপড়ার পূর্ণ সুযোগ পায়, লেখা পড়ার তাদের যাতে ক্ষতি না হয় সেইজন্য অবিলম্বে কিছু সরকারি সাহায্য দেওয়ার জন্য মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টিও আমি আকর্ষণ করছি।

**Shri Ananta Bharati :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা খুব দুঃখজনক ঘটনার প্রতি এই মন্ত্রিসভার তথা বিধানসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ৫ই ফেব্রুয়ারী ১১৮নং নারকেলডাঙা নর্থ রোড, আমার নির্বাচন কেন্দ্রের মধ্যে, সেখানে একটা অগ্নিকান্ড হয় এবং এরফলে ৩টি বাড়ী সম্পূর্ণ পুড়ে যায়। একটি বাড়ীর স্বামী-স্ত্রী দুজনই পুড়ে মারা যান। এ বিষয়ে রিলিফ রিহ্যাবিলিটেশন এন্ড সোসিয়াল ওয়েল ফেয়ারের মন্ত্রী মহাশয়কে খবর দেওয়া হয়েছিল এবং তাঁর দপ্তর থেকে বিগত ৬ তারিখে লোক পাঠানো হয়েছিল। তারা বলেছিলেন আপনারা এ্যাপ্লিকেশন করুন। এ্যাপ্লিকেশন ফর্ম এনে করা হলে পর কয়েকখানি ধুতি, খান কয়েক শাড়ী আর কয়েকটি কম্বল প্রতি পরিবারকে দেওয়া হয়েছিল এবং কোথাও

১৮ টাকা কোথাও ৯ টাকা করে এর সাথে দেওয়া হয়েছিল। অথচ সেখানে তাদের ঘর বাড়ী একদম পুড়ে গিয়েছে, যার ফলে তারা সেখানে ঐ টিনের ঘরের মধ্যে অতি কষ্টে দিনাতিপাত করছে, না দেখলে তা বিশ্বাস করা যাবে না। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সকল মানুষদের ভালভাবে সাহায্য দেওয়া হয় তার ব্যবস্থা অবিলম্বে গ্রহণ করা হোক।

[2-50—3-00 p.m.]

**Shri Sachinandan Nath Shau :**

স্যার, আপনার মাধ্যমে শিল্প ও শ্রম দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ একটা গুরুত্ব-পূর্ণ বিষয়ে করছি। বীরভূমে পাঁচড়া ময়ূরাক্ষী কটন মিল আছে এবং মিলের সম্প্রসারণের নির্দেশ দেওয়া সত্বেও আজ পর্য্যন্ত তা কার্য্যকরী হচ্ছে না। এটা বীরভূম জেলার একমাত্র মিল এবং এটা সম্প্রসারিত হলে এখানে ১ হাজার কর্মীর কাজ পাবার সম্ভাবনা আছে। শ্রমিকদের বাসগৃহ নির্মাণের জন্য সরকার যে অর্থ দিয়েছেন তাও কাজে লাগান হচ্ছে না। শ্রমিকরা তাদের প্রফিডেন্ট ফাণ্ডের টাকা পাচ্ছে না। কর্তৃপক্ষ শ্রমিকদের চিকিৎসার ব্যবস্থা করছে না। সেখানে আই.এন.টি.ইউ.সি ইউনিয়ন আছে। সর্ব বিষয়ে শ্রমিকদের ঐক্যবদ্ধ দাবী থাকা সত্বেও ম্যানেজমেন্ট ইউনিয়ন-এর দাবী উপেক্ষা করে চক্রান্ত সুরু করেছে ঐ ইউনিয়ন ভাঙ্গার। সেখানে মিলের কাজ যাতে শ্রমিকরা করে সেই চেষ্টা আমরা করা সত্বেও কর্তৃপক্ষ সেখানে অমনোনিত ইউনিয়নকে সভা করতে অনুমোদন দিচ্ছে। সুনীতি চট্টরাজ, কেন্দ্রীয় মন্ত্রী প্রণব মুখার্জী এবং প্রদীপ ভট্টাচার্য্যকে সেখানে সভা করতে দেয়নি। কিন্তু মিল বন্ধ রেখে অমনোনিত ইউনিয়নকে কর্তৃপক্ষ সভা করতে দিয়েছে। এ বিষয়ে আমি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Gautam Chakrabarty :**

স্যার, সাংস্কৃতিক বিপ্লবের যিনি ধারক ও বাহক ছিলেন সেই রাজা রামমোহন রায়ের বাড়ী সম্পর্কে আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। এই বাড়ী সম্বন্ধে বহু সদস্য বহুভাবে বলেছেন। বাড়ীটি আমহার্স্ট স্ট্রীট-এ অবস্থিত। একজন ব্যবসায়ী এই বাড়ীটি কেনেন। আমাদের ভাইস-চান্সেলার-এর অনুরোধক্রমে বাড়ীটিকে জাতীয়ভাবে যাতে ব্যবহার করা হয়—সেই ব্যবসায়ী বাড়ীটিকে সরকারকে দিয়ে দেবার জন্য প্রস্তুত। ২২-৬-৬৭ তারিখে সরকার বললেন এই বাড়ীটি সরকার গ্রহণ করবেন এবং এর পরবর্তীকালে যিনি এই বাড়ীটি কিনলেন তিনি তদানীন্তন প্রধানমন্ত্রীকে জানান, কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। এরপর বাড়ীর মালিক বিভিন্নভাবে বিভিন্ন সরকারী দপ্তরে সমস্ত কিছু জানান। তিনি রাজা রামমোহন রায়, বাই-সেনটিনারী সেলিব্রেসান কমিটি-র ভাইস-চেয়ারম্যান ভাইস-চ্যান্সেলারকেও একথা জানান। ৯-৮-৭২ তারিখে বি. আর. থাপার সেনট্রাল এডুকেসান মিনিষ্টারকে একথা জানিয়েছিলেন। তারপর বি, আর, থাপার ২-৩-৭৩ তারিখে ওয়েষ্ট বেঙ্গল এডুকেশন মিনিষ্টারকেও জানিয়েছিলেন। ২-৪-৭৩ তারিখে চিফ মিনিষ্টারকে জানাবার পর তিনি শিক্ষামন্ত্রীকে আদেশ দিয়েছেন অবিলম্বে যাতে এই বাড়ীটি গ্রহণ করা যায়। কিন্তু দুঃখের বিষয় আজ পর্য্যন্ত এই বাড়ীটি গ্রহণ করার কোন ব্যবস্থা হয়নি। আরও লজ্জার বিষয় হচ্ছে এই বাড়ীটিতে আজ নোটোরিয়াস ক্রিমিন্যাল-দের একটা আড্ডা-খানা হয়েছে। এই বাড়ীতে যে সমস্ত ষ্ট্যাচুস্ ছিল সেগুলি আজ একের পর এক বিক্রি হয়ে যাচ্ছে। এগুলি রক্ষা করীর মত কেউ নেই। আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ করব যাতে এই বাড়ীটি অবিলম্বে সরকার গ্রহণ করে নেন।

**Shri Kashinath Misra :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার থেকে বাঁকুড়ায় প্রায় ২ হাজার মুটিয়া ধর্মঘট চালাচ্ছে,

ফলে বাঁকুড়ার রেশন ব্যবস্থা অচল হয়ে গেছে. বাঁকুড়ার গ্রামাঞ্চলে কোনরকম খাদ্য নিত্য-প্রয়োজনীয় দ্রব্য যাচ্ছে না। আজকে গ্রামাঞ্চলে কেরোসিন সঙ্কট, সেখানে চাল নেই বললেই চলে। নানাদিক থেকে সেখানে ট্রাক আসছে কিন্তু সেই মাল ভর্তি ট্রাক সেখান থেকে অন্য জায়গায় চলে যাচ্ছে। অবিলম্বে সেখানে মুটিয়া ধর্মঘট মিটিয়ে দিয়ে যাতে ব্যবসায়ীরা নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র অন্য জায়গায় না নিয়ে যায় তার ব্যবস্থা করার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তা না হলে সেখানকার দরিদ্র মানুষ, দিন মজুর, ক্ষেত মজুরদের অনাহারে মরতে হবে।

**Shri Kumar Dipti Sen Gupta :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আকাশ-কুসুম সরষের তেলের দাম যখন জনজীবনকে বিপর্যস্ত করে তুলেছে তখন পশ্চিমবঙ্গ সরকার কিছু ব্যবসায়ীর বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করেছিলেন। পশ্চিমবঙ্গে বি, আর, ভগৎ একজন তেল সম্রাট, এই ভদ্রলোক পশ্চিমবঙ্গে তেলের দাম বাড়াতে পারে, কমাতে পারে এবং উপযুক্ত ক্ষেত্রে উপযুক্ত লোককে তেল দিতে পারে, যখন পশ্চিমবঙ্গ সরকার এই ভদ্রলোকের বিরুদ্ধে ডিফেন্স অব ইণ্ডিয়া রুল প্রয়োগ করলেন তখন এই ভদ্রলোক হঠাৎ আবিষ্কার করলেন তাঁর হার্টের খুব অসুখ এবং হার্টের ট্রাবলের জন্য তিনি পি, জি, হাসপাতালে কার্ডিওলজিস্ট ডাঃ বসুর কাছে গেলেন। কিন্তু ডাঃ বসুর কাছে তিনি কোন সুযোগ সুবিধা পেলেন না। সেদিন পি, জি, হাসপাতালে হার্টের ট্রাবলের রোগী ভর্তি করার তারিখ ছিল ডাঃ এইচ সি, মজুমদারের, তিনি তাঁকে ভর্তি করতে পারেন। কিন্তু ঐ ভদ্রলোক এইচ, সি, মজুমদারের কাছে না গিয়ে সি, সি, করের কাছে গেলেন এবং দেখা গেল এই নন-প্র্যাক্টিসিং ডাক্তার কর যিনি অন্যান্য রোগীকে ভর্তি করতে মোটেই ব্যস্ত নন, হাসপাতালে তাঁর কর্তব্য পালন করেন না, তিনি ছুটে গিয়ে বি, আর, ভগতের বাড়ী হাজির হলেন এবং ফেরার সময় একটা সুটকেশ হাতে নিয়ে ফিরলেন। জানিনা তার মধ্যে কত টাকা ছিল। সমস্ত নিয়ম ভঙ্গ করে সমস্ত জেনে শুনে ছুটে গেলেন এইচ, সি, মজুমদার যে তারিখে ভারপ্রাপ্ত অফিসার ছিলেন তাঁকে না জানিয়ে। ৯-১-৭৪ তারিখে পি, জি, হাসপাতালে তাঁকে ভর্তি করা হল। কারণটা মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় রয়েছেন, তিনি একজন সুযোগ্য ব্যারিস্টার, তিনি জানেন সিক বা ইনফার্ম পারসন হলে সার্টিফিকেট দিলে জামিনের সুযোগ পাবেন। সেজন্য ৯-১-৭৪ তারিখে পি, জি, হাসপাতালে ভর্তির একটা সার্টিফিকেট দিলেন এবং সেই সার্টিফিকেট দেখিয়ে তিনি জামিন পেলেন এবং তার পরের দিন ১০-১-৭৪ তারিখে হাসপাতাল থেকে বেরিয়ে এলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তার পরের দিন কি তাঁর হার্টের ট্রাবল ভাল হয়ে গেল? এঁরাই আজকে আবার মর্যাদার লড়াই করছেন। এঁদের জন্য আমাদের ৩০ কোটি টাকা ফেরত যাচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে দাবী করছি আজকে অবিলম্বে দয়া করে তিনি আমাদের সামনে বলুন এইসব অফিসারদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে।

**Shri Ajit Kumar Panja :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যেটা বললেন আমি নিশ্চয়ই এই বিষয়ে তদন্ত করে দেখব। তবে এই বিষয়ে একটা প্রাথমিক তদন্ত ইতিমধ্যে হয়ে গেছে।

**Shri Abdul Bari Biswas :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে সারা পশ্চিমবঙ্গে যখন চালের দাম হু-হু করে বাড়ছে, যখন গ্রামবাংলার ঘরের বধূরা ছেলেমেয়েরা চালের অভাব এবং তার সঙ্গে নিত্য প্রয়োজনীয় দ্রব্যমূল্য বৃদ্ধির কথা শোবার সময় উঠবার সময় চিন্তা করছে ঠিক সেইসময় চালের কালোবাজার কিভাবে এগিয়ে চলেছে এবং সেই কালোবাজারীদের কিভাবে পুলিশ সমর্থন জানাচ্ছে সেটা লক্ষ্য করার

বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে অ মি মুর্শিদাবাদের লোক, সেই মুর্শিদাবাদ জেলা থেকে খবর পেয়েছি মুর্শিদাবাদ এবং বীরভূমের বর্ডারে একটা বাজার আছে, সেই বাজারের নাম পাঁচগ্রাম বাজার নবগ্রামে এবং কুতুবপুর বলে আর একটা গ্রাম আছে সেই গ্রামে কার তদারকিতে দিনরাত চালের চোরা কারবার চলে সেটা আমরা জানতে চাই। আমরা একথাও শুনতে পাচ্ছি পুলিশ সেখানে গিয়ে তার সাপ্তাহিক পাওনা নিয়ে আসে এবং সেই সাপ্তাহিক পাওনার পরিমাণ হচ্ছে এক হাজার টাকা। আমি জনৈক ভদ্রলোকের সংক্ষিপ্ত আকারে লেখা চিঠি এখানে উল্লেখ করতে চাই। আমি ট্রাকের নাম্বারগুলি আপনার কাছে পড়ে শোনাতে পারব, সময়াভাবে সবটা পড়ে শোনাতে পারব না, এই কাগজ আপনার কাছে দাখিল করব। সেই ট্রাকের নাম্বার ডব্লু বি,কে, ২৯৫৪ থেকে আরম্ভ করে ১৯৯৯ পর্যন্ত ৩২ খানা লরি নদীয়া জেলার বিভিন্ন জায়গায় চালের কালোবাজারী চালিয়ে যাচ্ছে। জনৈক ভদ্রলোক অভিযোগ করেছেন এই ব্যাপারে কংগ্রেসের নাম করা কিছু কিছু লোক সেখানে দাঁড়িয়ে দাঁড়িয়ে পাচার করাচ্ছে। আজকে কংগ্রেসের স্বার্থে সরকারের স্বার্থে এই জিনিসের তদন্ত হওয়া প্রয়োজন।

[3-00—3-10 p.m.]

আজকে যেভাবে চালের চোরাবাজার খুলে গেছে এবং পুলিশ যেভাবে ওপেন মার্কেট সৃষ্টি করে এই চালের চোরাবাজার চালিয়ে যাচ্ছে তাতে তারা গ্রামের মানুষের স্বার্থ দেখছে না। কাজেই আমি জানতে চাই চালের এই চোরাবাজার অবিলম্বে বন্ধ হবে কিনা, লরির মাধ্যমে এই যে চোরাবাজার চালিয়ে যাচ্ছে এটা বন্ধ হবে কিনা এবং রাষ্ট্রমন্ত্রীকে যেটা জানিয়েছিলাম সে সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা?

**Mr. Speaker :** I am sorry to say that you are the only honourable member who has taken more than two minutes. Now I call upon Shri Md. Dedar Baksh.

**Shri Mohammad Dedar Baksh :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বাস্থ্য-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি বোধহয় জানেন এবং আমি অন্ততঃ খবরের কাগজের মাধ্যমে দেখেছি যে আমাদের পশ্চিমবাংলায় যে ২৫ হাজার নন-রেজিস্টার্ড এ্যালোপ্যাথ ডাক্তার আছেন তাঁদের রেজিস্ট্রেসন দিয়ে এক হাজার লোক পিছু একজন আর,এম,পি করা হবে। কিন্তু আজ পর্যন্ত সেটা হল না। তারপর, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি আমার বিধানসভা কেন্দ্র ভগবানগোলায় কোন এম,বি,বি,এস, ডাক্তার নেই। সেখানে দেড়লক্ষাধিক লোক বাস করে এবং একটিমাত্র প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। সেখানে ডাক্তার সহ দুজন এল,এম,এফ ডাক্তার আছেন এবং বাকী ডাক্তার যাঁরা রয়েছেন তাঁরা নন-রেজিস্টার্ড এ্যালোপ্যাথ। এঁরা যদি না থাকতেন তাহলে যা মরছে তো মরছে আরও মরে যেত। এই চিত্র শুধু আমার কেন্দ্রে নয়, সমগ্র গ্রামবাংলাতেই এই অবস্থা। কাজেই আমি মনে করি হেল্থ সেন্টার যাতে আরও গড়ে ওঠে তার প্রতি আমাদের দৃষ্টি দেওয়া কর্তব্য। গরীব চাষীরা শহরে গিয়ে বড় বড় ডাক্তারের কাছ থেকে ঔষধ আনতে পারে না, চিকিৎসার ব্যবস্থা করতে পারে না এবং যাতায়াতের খরচ বেয়ার করতে পারে না। আমাদের ওখানে একমাত্র "নীলমণি" স্বাস্থ্যকেন্দ্র যেটি আছে সেটাও বন্ধ হয়ে গেছে এই ডাক্তারদের ধর্মঘটের ফলে। আজকে দেখছি ডাক্তাররা তাঁদের সেবাব্রত ব্যবসা বন্ধ করে দিয়েছে এবং তার ফলে অনেক লোক মারা গেছে এবং আরও কত মারা যাবে জানিনা। কাজেই আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছেই অনুরোধ রাখছি এটাকে আর লম্বা না করে এ সম্বন্ধে বিবেচনা করুন এবং নন-রেজিস্টার্ডদের অতি সত্বর আর,এম,পি করুন। এটা যদি করেন তাহলে গ্রামবাংলার গরিব চাষীরা বাঁচবে। ডিস্ট্রিক্ট কোটা যেটা হয়েছে সেটা হলে আপনারা নিশ্চয়ই ডাক্তার তৈরী করতে পারেন জানি। আমি পুনরায় এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করে বলছি অতি সত্বর গ্রামবাসীদের চিকিৎসার ব্যবস্থা করুন।

**Shiri Abdul Bari Biswas :**

মাননীয় স্পীকার মহাশয়, মেনসন করবার সময় জনসাধারণের স্বার্থের কথা বলতে গিয়ে আমার একটু দেরী হয়েছে কাজেই আমি সেইজন্য ক্ষমা চাচ্ছি।

**Mr. Speaker :** I am very glad to announce that the members have confined themselves within two minutes and I have been able to complete all the mention cases today because the honourable members have cooperated with me. I am grateful to the honourable members.

**Shri Asamanja Dey :**

মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শিক্ষা-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কল্যাণী বিশ্ববিদ্যালয়ের ছাত্রছাত্রীরা তাদের ১২ দফা দাবী দাওয়ার ভিত্তিতে বিধানসভায় মিছিল নিয়ে এসেছে। তারা অভিযোগ করেছে সেখানকার প্রশাসনে ব্যর্থতার কথা, তারা অভিযোগ করেছে বিশ্ববিদ্যালয়ের ১৪০০ একর জমিতে কোন গাছ হয়নি, তারা অভিযোগ করেছে বিশ্ববিদ্যালয়ের দুর্নীতির কথা, তারা অভিযোগ করেছে কল্যাণী বিশ্ববিদ্যালয়ের বিভক্তিকরণ পদ্ধতি অবিলম্বে কার্যকরী করা হোক, তারা অভিযোগ করেছে হোস্টেলে অতিরিক্ত চার্জ এবং ছাত্র সমাজের পক্ষ থেকে বিশ্ববিদ্যালয়ের স্বার্থের খাতিরে দাবী করা হয়েছে যে, যেসব পদগুলি খালি আছে সেগুলি যেন পূর্ণ করা হয়। তারা আরও বলেছে এগুলি যাঙ না করা হয় তাহলে কল্যাণী বিশ্ববিদ্যালয় ধর্মঘটের ডাক দেবে। আমি মনে করি সরকারের এই বিষয়ে দায়দায়িত্ব আছে এবং সেইজন্য আমি অনুরোধ করছি শিক্ষামন্ত্রী কল্যাণী বিশ্ববিদ্যালয়ের ছাত্রছাত্রীদের সঙ্গে বসুন এবং যাতে অচল অবস্থার সৃষ্টি না হয় সেটা দেখুন। আমাদের নদীয়া জেলায় একমাত্র বিশ্ব-বিদ্যালয়ে যাতে অস্বাভাবিক অবস্থার সৃষ্টি না হয় তারজন্য আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের বিশেষকরে দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Naresh Chandra Chaki :**

মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে এই বিষয়ে আমিও জানাতে চাই যে হাজার হাজার ছাত্রছাত্রী ওখানে অপেক্ষা করছে কাজেই শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি তিনি তাদের কাছে গিয়ে কিছু বলুন।

(At this stage Shri Asamanja De also rose to speak)

**Mr. Speaker :** I request the honourable members to speak one at a time. It s a very bad practice to speak two at a time when another member is making a peech, Shri Asamanja De ought not to have stood up and started saying.

## LEGISLATION

### The West Bengal Appropriation Bill, 1974

### And

### The West Bengal Appropriation (No. 2) Bill, 1974

**Shri Sankar Ghose :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1974.

(Secretary then read the title of the Bill)

**Shri Sankar Ghose :** Mr. Speaker, Sir, I also beg to introduce the West Bengal Appropriation (No. 2) Bill, 1974.

(Secretary then read the title of the Bill)

**Mr. Speaker :** I now request the Finance Minister to move the motions for consideration of both the Bills.

**Shri Sankar Ghose :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1974, be taken into consideration.

Sir, I also beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1974, be taken into consideration.

**স্পীকার মহাশয়,**

ভারতীয় সংবিধানের ২৬৬(৩) অনুচ্ছেদ অনুসারে সংবিধানে নির্ধারিত পদ্ধতি ও উদ্দেশ্য এবং আইনগত পদ্ধতি ছাড়া রাজ্যের তহবিল থেকে কোন অর্থ উপযোজন করা যায় না।

বর্তমান অধিবেশনে ভারতীয় সংবিধানের ২০৩ অনুচ্ছেদের ব্যবস্থা অনুসারে বিধানসভা ১৯৭৪-৭৫ আর্থিক সালের জন্য অনুমতি ব্যয়ের ক্ষেত্রে কয়েকটি অনুদান মঞ্জুর করছেন। সংবিধানের ২০৪ অনুচ্ছেদ অনুসারে আনীত এই বিলের উদ্দেশ্য হ'ল একীকৃত তহবিলে প্রভারিত ব্যয় এবং ১৯৭৪-৭৫ আর্থিক সালের জন্য পশ্চিমবঙ্গ সরকারের অনুমতি ব্যয় প্রসঙ্গে বিধানসভা কর্তৃক প্রদত্ত অনুদানের প্রয়োজন মিটানোর জন্য পশ্চিমবঙ্গের একীকৃত তহবিল থেকে অর্থ উপযোজনের ব্যবস্থা করা। প্রভারিত ব্যয় বাবত এই বিলে অর্থের যে পরিমাণ ধরা হয়েছে সেই পরিমাণ ইতিপূর্বে সভার সম্মুখে উপস্থাপিত বিবৃতিতে প্রদর্শিত পরিমাণ অপেক্ষা বেশি নয়।

সংবিধানে ব্যবস্থা আছে যে, এই অর্থের পরিমাণ কমবেশি হ'তে পারে কিংবা কোন মঞ্জুর-করা অনুমোদনের লক্ষ্য পরিবর্তিত হ'তে পারে কিংবা রাজ্যের একীকৃত তহবিলের প্রভারিত ব্যয়ের পরিমাণ কমবেশি হ'তে পারে এই বিলের এইরূপ কোন সংশোধনী প্রস্তাব আনা চলবে না।

প্রস্তাবিত উপযোজন বিলের বিস্তারিত বিবরণ সংশ্লিষ্ট তফসিলে পাওয়া যাবে।

**পরিকল্পনার লক্ষ্য**

বিগত দুই দশকে যথেষ্ট অর্থনৈতিক উন্নয়ন সত্ত্বেও বহু সংখ্যক মানুষ, বিশেষ করে গ্রামাঞ্চলে, এখনও দরিদ্র এবং তাঁরা জীবনের মূল সুযোগসুবিধা থেকে বঞ্চিত। বেশির ভাগ মানুষ দরিদ্র থেকে যান, তার কারণ কাজ এবং কর্মনিয়োগের মাধ্যমে উপার্জন তাঁদের নাগালের মধ্যে আসে না।

পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনায় গৃহীত উন্নয়ন কর্মকৌশলের মূল কাজ হ'ল সংহত ও উদ্দেশ্যমূলকভাবে দারিদ্র্য ও বেকারির দ্বিবিধ সমস্যার মোকাবিলা করা। সুতরাং পরিকল্পনায় আমাদের প্রধান লক্ষ্য তিনটি, যেমন কৃষি ও শিল্পের ক্ষেত্রে ক্ষেতখামার ও কলকারখানায় উৎপাদন বৃদ্ধি, কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণ এবং তৃতীয়ত অসাম্য এবং আঞ্চলিক বৈষম্য দূরীকরণ। আমরা তিক্ত অভিজ্ঞতা থেকে দেখতে পেয়েছি যে, কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি আবশ্যিকভাবে উন্নয়নের উপজাত নয়। সুতরাং একমাত্র অধিকতর উন্নয়ন আমাদের পরিকল্পনার একমুখী লক্ষ্য হবে না, এ লক্ষ্য হবে বহুমুখী এবং তার মধ্যে থাকবে অধিকতর উন্নয়ন, কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণ এবং বৈষম্য হ্রাস।

পশ্চিমবঙ্গে জনসংখ্যার শতকরা ৭০ ভাগের বেশি গ্রামাঞ্চলে বাস করেন। সুতরাং উন্নয়নমূলক পরিকল্পনার প্রাথমিক লক্ষ্য হওয়া উচিত গ্রামীণ অর্থনীতির পুনরুজ্জীবন। যদিও শিল্পে অগ্রগতি ত্বরান্বিত করা, আমাদের বর্তমান শিল্পগুলি পুনরুজ্জীবিত করা এবং নতুন শিল্প স্থাপন করার জন্য যথাসাধ্য প্রয়াস করা হবে তবু এটা স্পষ্ট যে, অদূর ভবিষ্যতে কৃষিকাজ থেকে অ-কৃষিকাজে কিংবা শিল্পক্ষেত্রে গ্রামের বহু সংখ্যক মানুষকে স্থানান্তরিত করা সম্ভব হবে না। সুতরাং কৃষিক্ষেত্রে এবং ডেয়ারি, হাঁসমুরগি পালন, পশুপালন, কুটিরশিল্প ও বহুবিধ কৃষিভিত্তিক শিল্পসমূহের সংশ্লিষ্ট ক্ষেত্রগুলিতে কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণের জন্য আমাদের কর্মসূচি নিবিড় ক'রে তুলতে হবে।

আমাদের পরিকল্পনার কর্মকৌশল নির্ণয়ে আমরা কৃষির আধুনিকীকরণ ও উন্নয়ন এবং গ্রামীণ উন্নয়নের উপর বিশেষ জোর দিয়েছি। এ পর্যন্ত আমাদের পরিকল্পনাগুলি কিছু পরিমাণে নগরকেন্দ্রিক ছিল। পঞ্চম পরিকল্পনায় গ্রামগুলির উপর যথোচিত জোর দিতে হবে। কিন্তু একমাত্র প্রচলিত পথে কৃষির পুনরুজ্জীবন সম্ভব নয়। আমাদের বিজ্ঞান ও প্রযুক্তি বিজ্ঞানের সহায়তা নিতে হবে, কৃষির আধুনিকীকরণ করতে হবে, কৃষিজীবীদের জল, রাসায়নিক সার, উন্নততর বীজ, কীটনাশক দ্রব্যাদি, বিপণনের সুবিধা, পরিবহণ প্রভৃতির সুযোগ দিতে হবে। ভাগচাষী, ভূমিহীন ক্ষেতমজুর ও কৃষকেরা যাতে অধিকতর কর্মসংস্থানের সুযোগ পান সেজন্য এক-ফসলী এলাকাগুলিকে বহুমুখী ফসলের এলাকায় পরিণত করতে হবে। ক্ষুদ্র কৃষক উন্নয়ন কর্মসূচি, প্রান্তিক কৃষক ও কৃষি কর্মসূচি, খরাপ্রবণ এলাকার কর্মসূচি প্রভৃতির কাজ আমাদের চালিয়ে যেতে হবে। এসব কাজের জন্য অধিকতর লগ্নি এবং বৃহত্তর পরিকল্পনার প্রয়োজন।

বর্তমানে গ্রামাঞ্চলে যে শুধুমাত্র জীবন বাঁচাবার মত কৃষিব্যবস্থা চালু আছে তাকে ভূমিসংস্কার এবং প্রয়োজনীয় কৃষি সহায়তা সরবরাহের মাধ্যমে উৎপাদনশীল কৃষিব্যবস্থায় পরিণত করতে হবে। এই কৃষি সহায়তার অনেকগুলি পাওয়া যাবে আমাদের শিল্পগুলির কাছ থেকে। পশ্চিমবঙ্গের অর্থনৈতিক পুনরুজ্জীবনের জন্য কৃষি ও শিল্পের সুষম উন্নয়ন অত্যাবশ্যক।

যাদও কৃষি ও সেচে আমাদের পরিকল্পিত বিরাট লগ্নি গ্রামাঞ্চলে দুর্বলতর শ্রেণীর মানুষের উৎপাদনশীলতা ও আয়বৃদ্ধিতে সহায়তা করবে তবু তাঁদের কিছু মৌল সর্বনিম্ন প্রয়োজন মেটাতে সাহায্য করতে পারে এরূপ অপর একটি কর্মসূচী দ্বারা এই প্রয়াস পুষ্ট ক'রে তোলা প্রয়োজন হবে। এই উদ্দেশ্যে গ'ড়ে তোলা হয়েছে সর্বনিম্ন প্রয়োজনভিত্তিক জাতীয় কর্মসূচী। এই কর্মসূচী পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে সর্বপ্রথম চালু করা হবে এবং এর মধ্যে আছে প্রাথমিক শিক্ষা, জনস্বাস্থ্যবিষয়ক ব্যবস্থা, পানীয় জল, গ্রামের জন্য সকল ঋতুর উপযোগী পথঘাট, ভূমিহীন শ্রমিকদের জন্য উন্নত বাস্তুভিটার জমি এবং গ্রামীণ বৈদ্যুতীকরণ আকারে একযোগে লভ্য অনেক সুযোগসুবিধা।

পঞ্চম পরিকল্পনাকালে যেসব লগ্নি করা হবে সেগুলির পদ্ধতি ও অগ্রাধিকার এমনভাবে নির্ণয় করা হয়েছে যাতে কৃষি এবং সংশ্লিষ্ট অন্যান্য ক্ষেত্রে নিবিড়ীকরণ ও বহুমুখীকরণের মাধ্যমে অধিকতর কর্মসংস্থানের সুযোগ, বিশেষ ক'রে গ্রামাঞ্চলে, সৃষ্টি করা যায়। বাজেটে বিদ্যুৎ-সরবরাহ বৃদ্ধির জন্য এবং পশ্চিমবঙ্গে শিল্পের পুনরুজ্জীবন, বহুমুখীকরণ ও সম্প্রসারণে সহায়তা করার জন্য বিশেষ বরাদ্দ রাখা হয়েছে।

আমরা যে পরিকল্পনা রচনা করেছি তার দ্বারা আমরা শুধু কৃষিক্ষেত্রেই নয়, শিল্পের ক্ষেত্রেও বৈষম্য দূর করার চেষ্টা করছি। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় বিভিন্ন উন্নয়ন কেন্দ্রে শিল্পোদ্যোগ ও শিল্পগুলিকে ছড়িয়ে দিতে হবে। এই ধরনের আটটি উন্নয়ন কেন্দ্র চিহ্নিত করা হয়েছে। সেগুলি হ'ল উত্তর ও দক্ষিণবঙ্গের মধ্যে সংযোগ-সাধনকারী ফরাক্কা, সিকিম, নেপাল ও ভুটানের প্রবেশদ্বার স্বরূপ শিলিগুড়ি, বিরাট নির্মীয়মাণ বন্দর-সমন্বিত

হলদিয়া, ইতিপূর্বে গঠিত শিল্প সমাবেশের কেন্দ্র দুর্গাপুর, বড় রেলওয়ে জংশন সমন্বিত খড়গপুর, কিছু পরিমাণে শিল্প স্থাপনের উপযোগী উপায় প্রকরণের সুবিধা-সমন্বিত কল্যাণী বিদ্যুৎকেন্দ্র-প্রধান সাঁওতালদি এবং কয়লাখনিগুলির সন্নিহিত আসানসোল।

**জাতিগঠনমূলক কাজের জন্য বরাদ্দ**

গত দুই বছরে বর্তমান সরকার পশ্চিমবঙ্গের অর্থনীতি পুনরুজ্জীবনের জন্য দৃঢ় ব্যবস্থা অবলম্বন করেছেন। আমাদের পরিকল্পনা উদ্যোগে প্রধান জোর পড়েছে উন্নয়নের উপর। উন্নয়নের গতি ত্বরান্বিত করার জন্যও আমরা যথেষ্ট সম্পদ সংস্থান করেছি। বর্তমান সরকার কর্তৃক গৃহীত বিভিন্ন ব্যবস্থার ফলে রাজ্য করগুলি থেকে প্রাপ্ত রাজস্বে বিশেষ বৃদ্ধি হয়েছে। স্বল্প সঞ্চয় পরিকল্পের আওতায় রেকর্ড সংগ্রহও হয়েছে। এর ফলে অমরা বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পে বিরাট লগ্নি করতে পেরেছি।

বাজেট শুধু আয় ও ব্যয়ের মধ্যে সামঞ্জস্যবিধানের একটা প্রয়াস মাত্র নয়। এটি আমাদের সামাজিক-অর্থনৈতিক নীতি রূপায়ণের উপায় বিশেষ। বাজেটের মাধ্যমেই উৎপাদনশীল এবং অগ্রাধিকারপ্রাপ্ত ক্ষেত্রগুলির জন্য বরাদ্দ করা হয়। রাজ্য বাজেটের লক্ষ্য হ'ল উন্নয়নের গতি ত্বরান্বিত করা, কর্মনিয়োগের সুযোগ সম্প্রসারিত করা এবং অসাম্য ও আঞ্চলিক বৈষম্য দূর করা। এইসব লক্ষ্য সামনে রেখেই বাজেটের বরাদ্দ করা হয়েছে।

জাতিগঠনমূলক কাজে ১৯৭৪-৭৫ সালের বাজেটে এবং পূর্ববর্তী কয়েক বছরের প্রকৃত ব্যয় সম্পর্কিত তথ্য নিচে দেওয়া হ'ল ঃ

(কোটি টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৬৭-৬৮ (যুক্তফ্রন্টের আমল) | প্রকৃত, ১৯৬৯-৭০ (যুক্তফ্রন্টের আমল) | প্রকৃত, ১৯৭১-৭২ | বাজেট বরাদ্দ, ১৯৭৪-৭৫ |
|---|---|---|---|---|
| ক্ষুদ্র সেচ সহ কৃষি — — | ১৭·৭১ | ১৭·৫০ | ২০·৩৮ | ৩২·০৩ |
| বহুমুখী নদী পরিকল্প—সেচ, নৌ পরিবহণ প্রভৃতি (ডি ভি সি সহ) | ১৮·৪১ | ২৩·৯৬ | ৩২·৫৯ | ৩৮·০৯ |
| পশুপালন, মৎস্যচাষ, ডেয়ারি ও দুধ সরবরাহ। | ১০·৫২ | ১২·১৭ | ১২·৫৪ | ২৩·৫৩ |
| শিক্ষা — — — | ৪৬·৭৪ | ৫৯·৫৩ | ৭৬·৩৬ | ১০৬·১৫ |
| স্বাস্থ্য — — — | ২৬·৩৮ | ৩০·৯৬ | ৩৫·৮৬ | ৬০·৯২ |
| বিদ্যুৎ (রাজ্য পরিকল্পনা) — | ৮·৯৪ | ১১·৩০ | ১৪·৮০ | ৪৮·৫০ |
| পরিকল্পনা বিনিয়োগ — — | ৫ ·০০ | ৪৫·৭৯ | ৬৬·৪৯ | ১৫০·০০ |

**পরিকল্পনা ব্যয়ের গতিপ্রকৃতি**

অর্থনৈতিক বৃদ্ধির গতি ত্বরান্বিত করার উদ্দেশ্যে এই সরকার গত দু' বছরে পরিকল্পনায় বিনিয়োগ বৃদ্ধি করেছেন। শুধু তাই নয়, ১৯৭২-৭৩-এ যেখানে পরিকল্পনার আকার মূলে ছিল ৭৩'৫০ কোটি টাকার, সেখানে পরিকল্পনা পরিকল্পে বাস্তব ব্যয়ের পরিমাণ দাঁড়ায় ৮৯'৬৮ কোটি টাকার মত বৃহৎ পরিমাণ অর্থ। আগের কয়েক বছরে যা ঘটেছিল এটি ছিল তার স্পষ্ট ব্যতিক্রম--ঐ বছরগুলিতে পরিকল্পনার প্রকৃত ব্যয় কখনো কখনো বাজেট বরাদ্দের চাইতে যথেষ্ট কম ছিল।

উদাহরণস্বরূপ বলা যায়, ১৯৬৬-৬৭'তে বাজেটের হিসাবে মূল পরিকল্পনা বিনিয়োগের পরিমাণ নির্দিষ্ট ছিল ৬৭'৮৪ কোটি টাকায়। পরে টাকার এই অঙ্ক সংশোধন ক'রে ৬০'৯৪ কোটি টাকা করা হয়। কিন্তু বাস্তবে ব্যয় হয়েছিল ৫৩'০৩ কোটি টাকার মত কম পরিমাণ অর্থ। আবার ১৯৬৭-৬৮ সালে প্রথম যুক্তফ্রন্ট আমলের বাজেট অনুসারে পরিকল্পনা বিনিয়োগের পরিমাণ ছিল ৬৯'৯৪ কোটি টাকা। সংশোধিত বরাদ্দে একে কমিয়ে করা হয় ৫৫'৮১ কোটি টাকা, কিন্তু সেক্ষেত্রেও প্রকৃত ব্যয় হয়েছিল মাত্র ৫১ কোটি টাকা। দ্বিতীয় যুক্তফ্রন্ট আমলে ১৯৬৯-৭০-এ বাজেট বরাদ্দ অনুসারে মূল পরিকল্পনা বিনিয়োগের পরিমাণ ছিল ৫৫'৪৪ কোটি টাকা, কিন্তু বস্তুত ব্যয় হয়েছিল মাত্র ৪৫'৭৯ কোটি টাকা।

১৯৬৬-৬৭ ও ১৯৭২-৭৩-এর মধ্যে পরিকল্পনা বিনিয়োগের মূল বাজেট বরাদ্দ ও পরিকল্পনা পরিকল্পগুলিতে বস্তব ব্যয়ের হিসাব নিম্নরূপঃ

| | (কোটি টাকায়) | |
|---|---|---|
| | বাজেট | প্রকৃত ব্যয় |
| ১৯৬৬-৬৭ .. .. .. .. | ৬৭'৮৪ | ৫৩'০৩ |
| ১৯৬৭-৬৮ .. .. .. .. | ৬৯'৯৪ | ৫১'০০ |
| ১৯৬৮-৬৯ .. .. .. .. | ৫৩'৭১ | ৫৭'৪২ |
| ১৯৬৯-৭০ .. .. .. .. | ৫৫'৪৪ | ৪৫'৭৯ |
| ১৯৭০-৭১ .. .. .. .. | ৫১'৩৬ | ৫৪'০৮ |
| ১৯৭১-৭২ .. .. .. .. | ৬৬'৬৩ | ৬৬'৪৯ |
| ১৯৭২-৭৩ .. .. .. .. | ৭৩'৫০ | ৮৯'৬৮ |

উন্নয়ন ত্বরান্বিত করতে রাজ্যকে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করতে হয়। এই উদ্দেশ্যেই ১৯৭৩-৭৪-এর ৯১ কোটি টাকার স্থলে ১৯৭৪-৭৫-এ পরিকল্পনার আকার বৃদ্ধি ক'রে ১৫০ কোটি টাকা করা হয়েছে। পরিকল্পনার আকারে এটি একটি উল্লেখযোগ্য বৃদ্ধি। কেননা উপরের অঙ্কগুলি থেকে দেখা যাবে যে, অতীতে এক বছর থেকে অন্য বছরে পরিকল্পনার আকার মাত্র কয়েক কোটি টাকা বৃদ্ধি পেয়েছে।

**চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার আকার বৃদ্ধি**

৩০৫ কোটি টাকার তৃতীয় পরিকল্পনার চেয়ে ৩২২ কোটি টাকার চতুর্থ পরিকল্পনায় মাত্র ১৭ কোটি টাকার বৃদ্ধি হয়েছিল। কিন্তু গত দু' বছরে আমরা চতুর্থ পরিকল্পনার সাবিক

আকার ৩৪৭·০৪ কোটি টাকায় বৃদ্ধি করতে পেরেছি। এই বৃদ্ধির পরিমাণ ২৫ কোটি টাকার অধিক।

**১৯৭৪-৭৫-এ পরিকল্পনা বিনিয়োগ**

পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার আকার এখনো নির্দিষ্ট না হ'লেও আমরা বাজেট বরাদ্দে পঞ্চম পরিকল্পনার প্রথম বছর ১৯৭৪-৭৫-এর জন্য পরিকল্পনা বাবত ১৫০ কোটি টাকার সংস্থান রেখেছি। যে কোন একটি বছরে পশ্চিমবঙ্গে পরিকল্পনার আকারে যে বৃদ্ধি হয়েছে তার মধ্যে এই বৃদ্ধি সর্বাধিক। চতুর্থ পরিকল্পনার প্রথম বছরে পকিরল্পনার আকার ছিল ৪৫·৭৯ কোটি টাকার। সুতরাং পঞ্চম পরিকল্পনার প্রথম বছরে পরিকল্পনার আকার চতুর্থ পরিকল্পনার প্রথম বছরের আকারের প্রায় তিন গুণ। তাছাড়া চতুর্থ পরিকল্পনার শেষ বছরের ৯১ কোটি টাকার পরিকল্পনার সঙ্গে তুলনায় পরবর্তী বছরে পরিকল্পনার আকারে বৃদ্ধির পরিমাণ হবে ৫৯ কোটি টাকা। উন্নততর কর সংগ্রহ ও স্বল্প সঞ্চয় পরিকল্পের মাধ্যমে বৃহত্তর সংগ্রহের দ্বারা বর্তমান সরকার কর্তৃক বিপুল পরিমাণ সম্পদ সংগ্রহের দরুন ১৯৭৪-৭৫-এ পরিকল্পনা বিনিয়োগে এই বিপুল বৃদ্ধি সম্ভব হয়েছে।

**বিক্রয় কর আদায়**

গত কয়েক বছরে বিক্রয় কর আদায়ের বিবরণ নিচে দেওয়া গেল ঃ

| বছর | (কোটি টাকায়) আদায় টাকা |
|---|---|
| ১৯৬৮-৬৯ | ৫৬·৮৯ |
| ১৯৬৯-৭০ | ৬৩·৩০ |
| ১৯৭০-৭১ | ৬৭·৯৩ |
| ১৯৭১-৭২ | ৭৪·১৮ |
| ১৯৭২-৭৩ | ৯১·২৪ |

পূর্ববর্তী বছরের তুলনায় ১৯৭২-৭৩-এ বিক্রয় কর আদায়ে ১৭ কোটি টাকা বৃদ্ধি যেকোন একটি বছরের আদায়ের মধ্যে সর্বাধিক।

**মোট কর রাজস্ব**

১৯৬৬-৬৭ ও ১৯৭২-৭৩-এর মধ্যে পশ্চিমবঙ্গে আদায়ীকৃত মোট কর রাজস্বের বিবরণ নিম্নরূপ ঃ

| | (কোটি টাকায়) বাজেটের হিসাব | বাস্তব |
|---|---|---|
| ১৯৬৬-৬৭ | ৯৫·০৩ | ৯৯·০৯ |
| ১৯৬৭-৬৮ | ১০৯·৫৯ | ১০৮·১০ |
| ১৯৬৮-৬৯ | ১১০·৮৮ | ১১৪·৬৩ |
| ১৯৬৯-৭০ | ১১৫·৫৬ | ১২৭·৮২ |
| ১৯৭০-৭১ | ১৩৭·৮৯ | ১৩০·৮৩ |
| ১৯৭১-৭২ | ১৪১·৭০ | ১৪৬·০৪ |
| ১৯৭২-৭৩ | ১৫৫·০৮ | ১৭৩·৮৪ |

পূর্ববর্তী বছরের আদায়ের তুলনায় ১৯৭২-৭৩-এ মোট কর রাজস্বে ২৭ কোটি টাকার বৃদ্ধিও পশ্চিমবঙ্গে সংঘটিত এক বছরের বৃদ্ধির মধ্যে সর্বাধিক।

স্বল্প সঞ্চয়ে আদায়

স্বল্প সঞ্চয়ের মাধ্যমে সংগ্রহ বৃদ্ধির জন্য বর্তমান সরকার বহু সংখ্যক ব্যবস্থা গ্রহণ করেছেন। উন্নয়নের উদ্দেশ্যে রাজ্য এই সংগ্রহের দুই-তৃতীয়াংশ অর্থ দীর্ঘমেয়াদী ঋণস্বরূপ পেয়ে থাকে।

১৯৬১-৬২ থেকে এ রাজ্য স্বল্প সঞ্চয়ের দরুন যে ঋণ পেয়েছে তার বিবরণ নিচে দেওয়া গেল ঃ

(কোটি টাকায়)

| | বাজেট বরাদ্দ | বাস্তব |
|---|---|---|
| ১৯৬১-৬২ .. .. .. .. | ৭·৫০ | ৯·৫৪ |
| ১৯৬২-৬৩ .. .. .. .. | ১০·০০ | ৮·৩৩ |
| ১৯৬৩-৬৪ .. .. .. .. | ১০·০০ | ১১·৫৭ |
| ১৯৬৪-৬৫ .. .. .. .. | ১২·০০ | ১৫·৪২ |
| ১৯৬৫-৬৬ .. .. .. .. | ১৫·৫০ | ১৩·৮৪ |
| ১৯৬৬-৬৭ .. .. .. .. | ১৮·০০ | ৯·৪৩ |
| ১৯৬৭-৬৮ .. .. .. .. | ১৪·০০ | ১২·০৫ |
| ১৯৬৮-৬৯ .. .. .. .. | ১৬·০০ | ৭·৯২ |
| ১৯৬৯-৭০ .. .. .. .. | ১২·০০ | ১২·৯১ |
| ১৯৭০-৭১ .. .. .. .. | ১৪·০০ | ৮·৮৩ |
| ১৯৭১-৭২ .. .. .. .. | ১৪·০০ | ১৪·৮১ |
| ১৯৭২-৭৩ .. .. .. .. | ১৯·০০ | ৩৪·৪২ |
| ১৯৭৩-৭৪ .. .. .. .. | ২৯·০০ | ৬০·০০ |

ষষ্ঠ অর্থ কমিশন

এই রাজ্যের আর্থিক অবস্থার উন্নতিকল্পে আমরা ষষ্ঠ অর্থ কমিশনের কাছে আমাদের বক্তব্য জোরালোভাবে তুলে ধরেছিলাম। পঞ্চম অর্থ কমিশন পশ্চিমবঙ্গের ক্ষেত্রে কেন্দ্রীয় কর ও শুল্কের অংশ বাবত ২৯৬·৬৪ কোটি টাকা এবং সহায়ক অনুদান হিসেবে ৭২·৬২ কোটি টাকা অর্থাৎ সব মিলিয়ে ৩৬৯·২৬ কোটি টাকার সুপারিশ করেছিলেন। ষষ্ঠ অর্থ কমিশন সুপারিশ করেছেন যে, কর ও শুল্কের অংশ স্বরূপ ৫৮৮·০৭ কোটি টাকা এবং সহায়ক অনুদান খাতে ২৩৪·৮৬ কোটি টাকা অর্থাৎ মোট ৮২২·৯৩ কোটি টাকা পশ্চিমবঙ্গের পাওয়া উচিত। ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশের ফলে পশ্চিমবঙ্গ ৪৫০ কোটি টাকার বেশি অতিরিক্ত অর্থ পাবে। পঞ্চম অর্থ কমিশনের সুপারিশের চেয়ে ষষ্ঠ অর্থ কমিশন প্রায় তিন গুণ সহায়ক অনুদান সুপারিশ করেছে। এর উপর, ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতে পশ্চিমবঙ্গ ঋণের রেহাই পাবে ১৪৩ কোটি টাকা। এই ধরনের অব্যাহতি পশ্চিমবঙ্গ এই প্রথম পাচ্ছে।

**মহার্ঘ ভাতা**

সরকারী কর্মচারী ও অন্যান্যদের মহার্ঘ ভাতা দেওয়ার জন্য আমরা ১৯৭৪-৭৫ সালের আনুমানিক বাজেট বরাদ্দ ২০ কোটি টাকার ব্যবস্থা রেখেছি। এই রাজ্যের কর্মচারীদের মহার্ঘ ভাতা বাবত কোনও এক বছরে এত বেশি টাকা মঞ্জুর করা হয় নি। রাজ্য সরকারী কর্মচারীদের ৮ টাকা হারে তিন দফায় মহার্ঘ ভাতা দেওয়া হচ্ছে, দু'টি দফা কার্যকর হয়েছে ১৯৭৪ সালের ১ জানুয়ারি থেকে এবং তৃতীয়টি দেওয়া শুরু হবে ১৯৭৪ সালের ১লা এপ্রিল থেকে।

**১৯৭৪-৭৫ সাল**

ষষ্ঠ অর্থ কমিশনের সুপারিশ অনুসারে পশ্চিমবঙ্গ সহায়ক অনুদান হিসেবে পাবে ৫৩ কোটি টাকা। ১৯৭৩-৭৪ সালে ঐ খাতে পাওয়া গিয়েছিল ৬ কোটি ৭৪ লক্ষ টাকা। এ ছাড়া ১৯৭৪-৭৫ সালে ঋণের রেহাই পাওয়া যাবে ২৮ কোটি টাকার।

তবে অনুদান হিসেবে অতিরিক্ত ৪৬ কোটি টাকা এবং ঋণের রেহাই ২৮ কোটি টাকা অর্থাৎ সব মিলিয়ে ৭৪ কোটি টাকার থেকে ১৯৭৪-৭৫ সালে ২০ কোটি টাকা ব্যয় করা হবে অতিরিক্ত মহার্ঘ ভাতা বাবত। তদুপরি, ১৯৭৪-৭৫ সালের পরিকল্পনার আয়তন প্রায় ৫৯ কোটি টাকা বাড়ানো হয়েছে। সুতরাং এই দুই খাতে ১৯৭৪-৭৫ সালে আমরা আরও প্রায় ৭৯ কোটি টাকা খরচ করব।

১৯৭৪-৭৫ সালে নতুন করের মাধ্যমে আমরা ২৪ কোটি টাকার মত আদায় করতে পারব। এর দ্বারা শুধু ১৯৭৪-৭৫ সালের ১১ কোটি ৭৬ লক্ষ টাকার ঘাটতিই দূর হবে না, ১৯৭৪-৭৫ সালে ১২ কোটি ২৪ লক্ষ টাকার কার্যকরী উদ্বৃত্ত সৃষ্টি হবে। পুঞ্জীভূত প্রারম্ভিক ঘাটতির পারমাণও ৫০ কোটি টাকা থেকে ক'মে গিয়ে হবে ৩৮ কোটি টাকা। এই ঘাটতির পরিমাণ আরও হ্রাস করা যেত যদি পরিকল্পনার আয়তন একটু কম ক'রে বাড়ানো হ'ত। কিন্তু পশ্চিমবঙ্গের চাহিদা ও প্রয়োজনের কথা বিবেচনা করলে সেটা মোটেই বাঞ্ছনীয় নয়।

**সম্পদ সংগ্রহ ও উন্নয়ন**

অর্থ সংস্থান ছাড়া উন্নয়ন হ'তে পারে না। প্রধানত দু'টি উদ্দেশ্যে সম্পদ সংগ্রহ করা হয়--এক, উন্নয়নের গতি ত্বরান্বিত করতে; আর দুই, বিত্তশালীর কাছ থেকে দরিদ্রের হাতে এবং ভোগ থেকে বিনিয়োগের দিকে সম্পদ পুনর্বন্টন করতে। ১৯৭২ সালের জুন মাসে আমরা অধিকতর সচ্ছল শ্রেণীর উপর ১০ কোটি টাকার মত নতুন কর ধার্য করেছি। এবারে যে নতুন কর ধার্য করা হয়েছে তার পরিমাণ ২৪ কোটি টাকার মত।

আমরা পরিকল্পপনার আকার বাড়াতে চাই ব'লেই কর বসিয়ে ২৪ কোটি টাকা আদায়ের চেষ্টা করা হয়েছে। ক্ষুদ্রাকার পরিকল্পনায় পশ্চিমবঙ্গের চাহিদা মিটতে পারে না। পশ্চিম-বঙ্গের জন্য যা প্রয়োজন তা দ্বিধাগ্রস্ত পদক্ষেপ নয়। আমরা সর্বাধিক যা করতে পারি কমপক্ষে সেটুকু প্রয়াস আমাদের করতে হবে। ছোট পরিকল্পনা ধনীদের নয়, দরিদ্রতর জনগণকেই আঘাত করবে এবং পশ্চিমবঙ্গের অর্থনীতিতে নবোদ্যম সৃষ্টি করবে না।

২৪ কোটি টাকার নতুন কর ধার্যের প্রস্তাব সাধারণের সমর্থন পেয়েছে। এর কারণ হ'ল সাধারণ মানুষ নতুন করের আওতার বাইরে আছেন এবং দুর্বলতর শ্রেণীর উপর কোনও বোঝা চাপে নি। অধিকতর সচ্ছল শ্রেণীর উপর এবং নির্দিষ্ট ধরনের ভোগবিলাসের উপর কর ধার্য করা হয়েছে। পুনর্বন্টন সম্পর্কিত আমাদের নীতি এবং নির্দিষ্ট ধরনের ভোগ-বিলাস থেকে উৎপাদনশীল বিনিয়োগের ক্ষেত্রে সম্পদ পুনর্বিন্যাসের নীতির সঙ্গে এটা সঙ্গতিপূর্ণ।

এ ছাড়া, এই প্রথম আমরা একযোগে অনেকগুলি ক্ষেত্রে করের রেহাই দিচ্ছি। বিশেষ ক'রে ভেষজ ও ঔষধ শিল্প এবং কুটির ও ক্ষুদ্র শিল্প সহ কয়েকটি শিল্পকে সাহায্য করার জন্য এই অব্যাহতি দেওয়া হয়েছে। বেশি পরিমাণ ঔষধের ক্ষেত্রে বিক্রয় কর ৬ পারসেন্ট থেকে কমিয়ে ৩ পারসেন্ট করা হয়েছে। স্থানীয় উৎপাদকগণ যাতে বিদেশ থেকে অপেক্ষাকৃত কম দামে যন্ত্রপাতি ও জিনিসপত্র আমদানি করতে পারেন সে ব্যাপারে উৎসাহ দেওয়ার জন্য তাঁদের প্রদেয় কেন্দ্রীয় বিক্রয় কর ১০ পারসেন্ট-এর জায়গায় পরিবর্তন ক'রে ৩ পারসেন্ট করা হচ্ছে। যাঁরা কারখানা ছাড়া অন্যভাবে বিস্কুট উৎপাদন করেন তাঁদের কর থেকে রেহাই দেওয়া হয়েছে। অনুরূপ সুবিধা পেয়েছেন মোমবাতি ও মাটির জিনিস-পত্র প্রস্তুতকারী এবং সুতা উৎপাদনকারী প্রভৃতি ব্যবসায়ীরা। এ ছাড়া বাদাম তেল শিল্পকে সহায়তা এবং এই রাজ্যে বাদাম তেলের সরবরাহ বাড়াবার জন্য বাদামের উপর ক্রয় কর ৬ পারসেন্ট থেকে হ্রাস ক'রে ১ পারসেন্ট করা হয়েছে।

রাজ্য সরকারের উন্নয়নমূলক ব্যয়

গত কয়েক বছরে বিভিন্ন পরিকল্পনা পরিকল্প, কেন্দ্র-প্রবর্তিত পরিকল্প, কেন্দ্রীয় ক্ষেত্রের পরিকল্প ও অন্যান্য উন্নয়নমূলক পরিকল্পের জন্য যা ব্যয় করা হয়েছে সে সম্পর্কে একটি তালিকা নিচে দেওয়া হ'ল ঃ

(কোটি টাকার হিসাবে)

| প্রকৃত | মোট |
|---|---|
| ১৯৬৬-৬৭ — | ৫৯ |
| ১৯৬৭-৬৮ — | ৫৬ |
| ১৯৬৮-৬৯ — | ৬৪ |
| ১৯৬৯-৭০ — | ৫১ |
| ১৯৭০-৭১ — | ৫৯ |
| | ২৮৯ |
| সংশোধিত ১৯৭৩-৭৪ — | ১৪৯ |
| বাজেট ১৯৭৪-৭৫ — | ১৯১ |
| | ৩৪০ |

উপরোক্ত পরিসংখ্যান থেকে বোঝা যাবে যে ১৯৬৬-৬৭ থেকে ১৯৭০-৭১ পর্যন্ত পাঁচ বছরে পশ্চিমবঙ্গে উন্নয়নমূলক পরিকল্পগুলির জন্য মোট ব্যয়ের পরিমাণ যেখানে ছিল ২৮৯ কোটি টাকা, সেখানে কেবল ১৯৭৩-৭৪ ও ১৯৭৪-৭৫ সালের জন্যই উন্নয়নমূলক পরিকল্প-গুলির জন্য মোট ব্যয়ের পরিমাণ দাঁড়াবে ৩৪০ কোটি টাকা।

মহাশয়, এই কথাগুলি, ব'লে, আমি আমার এই প্রস্তাব গ্রহণের জন্য সভায় পেশ করছি এবং পশ্চিমবঙ্গের উপযোজন বিল (২নং) ১৯৭৪ সম্বন্ধে আমার বক্তব্য পেশ করছি।

স্পীকার মহাশয়, ১৯৭৩-৭৪ আর্থিক বছরে বিভিন্ন রকমের ব্যয় নির্বাহের জন্য পশ্চিমবঙ্গ রাজ্যের একীকৃত তহবিল থেকে কিছু কিছু অর্থ প্রদান ও উপযোজনের অধিকার পশ্চিমবঙ্গ উপযোজন আইন, ১৯৭৩-এ দেওয়া হয়েছে।

২। ভারতীয় সংবিধানের ২০৫ অনুচ্ছেদ সহ ২০৩ অনুচ্ছেদের ব্যবস্থা অনুসারে বর্তমান বিধানসভা ১৯৭৩-৭৪ সালের জন্য আর কয়েকটি অনুদান মঞ্জুর করেছিলেন। সংবিধানের ২০৫ অনুচ্ছেদ সহ ২০৪ অনুচ্ছেদের ব্যবস্থা অনুসারে আনীত বর্তমান বিলের উদ্দেশ্য হ'ল, বিধানসভা কর্তৃক অনুমোদিত অন্যান্য অনুদানের প্রয়োজন মেটানোর জন্য পশ্চিমবঙ্গের একীকৃত তহবিল থেকে অর্থ উপযোজনের ব্যবস্থা করা এবং সংবিধানের ব্যবস্থা অনুসারে একীকৃত তহবিলে প্রভাবিত অন্যান্য ব্যয় মেটানো।

৩। সংবিধানে ব্যবস্থা আছে যে, এই অর্থের পরিমাণ কমবেশি হ'তে পারে কিংবা মঞ্জুর করা অনুদানের লক্ষ্য পরিবর্তিত হ'তে পারে কিংবা রাজ্যের একীকৃত তহবিলে প্রভারিত ব্যয়ের পরিমাণ কমবেশি হ'তে পারে, এই বিলের এরূপ কোন সংশোধনী প্রস্তাব আনা চলবে না।

৪। প্রস্তাবিত উপযোজন বিলের বিস্তারিত বিবরণী সংশ্লিষ্ট তফসিলে পাওয়া যাবে।

**অতিরিক্ত ব্যয়ের বিস্তারিত বিবরণ**

১৯৭৩-৭৪ সালের জন্য মোট আনুমানিক অতিরিক্ত ব্যয়ের পরিমাণ হ'ল ২,৩৩,৮০,৩৭,৯১১ টাকা। এর দফাওয়ারি হিসাবে নিম্নোরপঃ

(ক) প্রভারিত ব্যয় বাবত ১,৯০,১১,২২,৯১১ টাকা,

(খ) ভোটে অনুমোদিত ব্যয় বাবত ৪৩,৬৯,১৫,০০০ টাকা।

প্রভারিত ব্যয় ১,৯০,১১,২২,৯১১ টাকার মধ্যে আছে ভাসমান ঋণের দরুন ১,৫৪,৫০,০০,০০০ টাকা; কেন্দ্রীয় সরকারের ঋণ শোধ বাবত ৩২,৮৫,২১,০০০ টাকা; সুদ প্রদান বাবত ২,৩৯,৯১,০০০ টাকা এবং জমিদারী অধিগ্রহণের দরুন ক্ষতিপূরণ বাবত ৫,০০,০০০ টাকা।

১,৫৪,৫০,০০,০০০ টাকার অঙ্কটার মধ্যে আছে রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে চলতি বছরে ওয়েজ অ্যান্ড মিনস্ বাবত সাময়িক যে আগাম নেওয়া হয়েছে তার হিসাব। এই অর্থ সময়ে সময়ে নেওয়া হয়েছে এবং বর্তমান বছরে এই খাতে নীট লেনদেন শূন্য হ'লেও সামগ্রিক ভোট পদ্ধতি অনুসারে হিসাব রাখার উদ্দেশ্য এই অঙ্ক দেখানো হয়।

ভোটে অনুমোদিত দফাগুলির বাবত মোট ৪৩,৬৯,১৫,০০০ টাকার ব্যয়ের মধ্যে অধিকাংশ দফার ব্যয়ের দরুন কেন্দ্রীয় সরকারের সহায়তায় মেটানো হবে। মাত্র কয়েকটি দফার ব্যয়, যেমন স্বাস্থ্য কৃত্যকের দরুন ১,৫৩,৭০,০০০ টাকার ব্যয়, ত্রাণ খাতে ৫,৩৭,১১,০০০ টাকা ও ১৯৭৪ সালের ১লা জানুয়ারি থেকে অনুমোদিত মহার্ঘ ভাতার দরুন ব্যয় এবং আরও কয়েকটি দফার ব্যয় রাজ্য সরকারের বাজেট-বহির্ভূত দায়াধিকার।

ভোটে অনুমোদিত কয়েকটি দফার বিবরণ সংক্ষেপে নিচে দেওয়া হ'লঃ

(ক) "২৯—চিকিৎসা" খাতে ১,৫৩,৭০,০০০ টাকার অতিরিক্ত বরাদ্দের উদ্দেশ্য হ'ল, রোগীদের চিকিৎসার জন্য ঔষধ, শল্যচিকিৎসার প্রয়োজনাদি, পথ্য, পোশাকাদির বর্ধিত ব্যয় মেটানো।

(খ) "৯৫—কৃষি উন্নয়ন এবং গবেষণা কর্মসূচিতে মূলধনী বরাদ্দ" খাতে জরুরী কৃষি উৎপাদন কর্মসূচি অনুসারে নূতন পরিকল্প রূপায়ণ, নলকূপ খনন ও নদী থেকে

জলোত্তোলনমূলক সেচের ব্যবস্থা করার জন্য ২,৭৪,৬৯,০০০ টাকার অতিরিক্ত বরাদ্দ প্রয়োজন। এই কর্মসূচি কৃষি উৎপাদনের নিবড়ীকরণে ও বহুমুখীকরণে সহায়তা করবে।

(গ) "৩৫—শিল্প" এবং "৯৬—শিল্প এবং অর্থনৈতিক উন্নয়নে মূলধনী বরাদ্দ" খাতে ৫১,৮৮,০০০ টাকার অতিরিক্ত বরাদ্দ প্রধানত পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ কর্পোরেলন লিঃ, পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ কর্পোরেশন লিঃ এবং পশ্চিমবঙ্গ লাইভ স্টক প্রসেসিং ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ-এর মূলধনে অংশ গ্রহণ এবং সমবায় বিপণন সমিতিগুলিতে লগ্নির দরুন প্রয়োজন হবে।

(ঘ) "৩৫—শিল্প—কুটিরশিল্প" এবং "৯৬—শিল্প ও অর্থনৈতিক উন্নয়নে মূলধনী বরাদ্দ—কুটিরশিল্প" খাতে ৫৩,৭৪,০০০ টাকার অতিরিক্ত বরাদ্দ প্রধানত নিম্নলিখিত উন্নয়ন কর্মসূচিগুলিতে ব্যয় করা হবে ঃ

(১) কারিগরদের জন্য শিল্প উদ্যোগ প্রশিক্ষণের পরিকল্প।

(২) ক্ষুদ্রশিল্পগুলির দরুন পরামর্শমূলক কৃত্যক।

(৩) ক্ষুদ্রশিল্প ইউনিটগুলির আদমসুমারী।

(৪) হস্তচালিত ও শক্তিচালিত তাঁত কর্পোরেশন গঠন সম্পর্কিত পরিকল্প।

এইসব পরিকল্প শুধু অর্থনৈতিক বৃদ্ধিই উৎসাহিত করবে না, এর ফলে যথেষ্ট কর্মনিয়োগের সুযোগ সৃষ্টি হবে।

(ঙ) "৩৯—বিবিধ সামাজিক উন্নয়নমূলক সংগঠন—তফসিলী উপজাতি ও সম্প্রদায় এবং অন্যান্য অনুন্নত শ্রেণীর কল্যাণ" খাতে ১৯,১৯,০০০ টাকার অতিরিক্ত বরাদ্দ জয়ন্তী গ্রামগুলিতে "অপরিচ্ছন্ন পেশায়" নিযুক্ত হরিজনদের জন্য বাসগৃহ নির্মাণের দরুন প্রয়োজন।

(চ) "৪৪—সেচ, নৌ পরিবহণ, বাঁধ নির্মাণ এবং জলনিকাশী কাজ (অবাণিজ্যিক)" খাতে ৪,৪৭,৬৯,০০০ টাকার অতিরিক্ত বরাদ্দ প্রধানত বন্যানিরোধক ব্যবস্থা, বাঁধ প্রভৃতি মেরামতের প্রয়োজন মেটানোর দরুন। এই সব পরিকল্পগুলির জন্য ভারত সরকারের কাছ থেকে সমপরিমাণের ঋণ-সহায়তা পাওয়া যাবে।

(ছ) "৫০—পূর্তকার্য" খাতে মোট বরাদ্দ ২,০৯,৭৫,০০০ টাকার মধ্যে ১,৭৪,৯২,০০০ টাকা প্রধানত ১৯৭৩ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত পথঘাট ও গৃহাদি পুনর্নির্মাণের জন্য প্রয়োজন। এই ব্যয়ের একটা বড় অংশ ভারত সরকারের সহায়তায় মেটোনো হবে।

(জ) "৭১—বিবিধ—অন্যান্য বিবিধ ব্যয়" খাতে ১,৪৬,৮১,০০০ টাকার বরাদ্দ আছে এবং এর মধ্যে ১,৩০,১৫,০০০ টাকা বিশেষ এবং অতিরিক্ত কর্মসংস্থান কর্মসূচির জন্য রাখা হয়েছে। বিশেষ এবং অতিরিক্ত কর্মসংস্থান কর্মসূচির জন্য রাজ্য কেন্দ্রশাসিত অঞ্চলগুলির সরকার কর্তৃক ঋণ এবং আগাম খাতেও ৫,২২,৬৫,০০০ টাকার অতিরিক্ত বরাদ্দ আছে।

(ঝ) কৃষিজীবীরা যাতে রাসায়নিক সার, বীজ এবং কীটনাশক দ্রব্যাদি পেতে পারেন তার দরুন ঋণদানের উদ্দেশ্যে ঋণ ও আগাম খাতে ৫,৩৯,৭০,০০০ টাকার বরাদ্দ আছে। এইসব ঋণ কৃষিজীবীদের যথেষ্ট সহায়তা করবে এবং কৃষি উৎপাদন বৃদ্ধি করবে।

(ঞ) পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে রাজ্য বিদ্যুৎ পর্ষৎকে ঋণদানের জন্য ঋণ ও আগাম খাতে ৫,৬২,৭৩,০০০ টাকার বরাদ্দ আছে।

(ট) ঋণ ও আগাম খাতে পশ্চিমবঙ্গ চিনি শিল্পোন্নয়ন কর্পোরেশনের জন্য ৪৮,০০,০০০ টাকা, বন্যায় ক্ষতিগ্রস্ত বিদ্যালয় গৃহগুলি পুনর্নির্মাণের জন্য ৫০,০০,০০০ টাকা এবং বেসরকারী শিক্ষায়তনগুলিকে বন্যাত্রাণ বাবত আগাম দেওয়ার উদ্দেশ্য ২০,০০,০০০ টাকার বরাদ্দ আছে।

(ঠ) ঋণ ও আগাম খাতে পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়নে উৎসাহমূলক পরিকল্প অনুসারে ১৯,০০,০০০ টাকার বরাদ্দ এবং ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশনের জন্য ২,০০,০০০ টাকার বরাদ্দ আছে।

উল্লিখিত বিবরণ থেকে দেখা যাবে যে, কৃষি, সেচ, হাঁসমুরগি পালন ও কুটিরশিল্পগুলি সহ শিল্প প্রভৃতি বিভিন্ন জাতিগঠনমূলক কাছে অতিরিক্ত লগ্নির দ্বারা অর্থনীতির গতিবৃদ্ধির জন্য অতিরিক্ত ব্যয় করা হয়েছে।

**পরিকল্পনা বিনিয়োগ বৃদ্ধি**

গোড়ায় রাজ্যের চতুর্থ পরিকল্পনায় আয়তন ছিল ৩২২ কোটি টাকা। শেষ ২ বছরে আমরা পরিকল্পনার সমগ্র আয়তন বাড়িয়ে ৩৪৭.০৪ কোটি টাকা করতে পেরেছি। রাজ্য-সরকার কর্তৃক অতিরিক্ত অধিকতর সম্পদ সংস্থানের দরুন মূল পরিকল্পনার তুলনায় বৃহত্তর পরিকল্পনা রূপায়ন সম্ভব হয়েছিল।

মুদ্রাস্ফীতিবিরোধী ব্যবস্থা হিসাবে ভারত সরকার সরকারী ব্যয় ৪০০ কোটি টাকা কমিয়েছিলেন—কেন্দ্রীয় মন্ত্রকগুলির ক্ষেত্রে ৩০০ কোটি টাকা এবং রাজ্য পরিকল্পনাগুলিতে কেন্দ্রীয় সহায়তা বাবদ ১০০ কোটি টাকা। এই অবস্থায় ১৯৭৩-৭৪ সালের রাজ্য পরিকল্পনা প্রাথমিক ৯০ কোটি টাকা থেকে কমিয়ে ৮৩.০৩ কোটি টাকা করা হয়েছিল। কিন্তু পশ্চিম-বঙ্গের জরুরী প্রয়োজনগুলির কথা বিবেচনা করে আমরা পরিকল্পনার আদি রূপ অব্যাহত রাখার জন্য অতিরিক্ত কেন্দ্রীয় সহায়তা চেয়েছিলাম। ভারত সরকার সাঁওতালদি বিদ্যুৎ প্রকল্পের জন্য কেন্দ্রীয় সহায়তা হিসাবে অতিরিক্ত ৫.৫০ কোটি টাকা দিয়েছিলেন। এই টাকা এবং অন্যান্য কিছু টাকার হিসাব ধরলে চলতি বছরে পশ্চিমবঙ্গে পরিকল্পনা পরিকল্প-গুলিতে মোট বিনিয়োগের পরিমাণ হবে ৯১ কোটি টাকা। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, বাজেটে বরাদ্দে বিদ্যুতের জন্য বরাদ্দের পরিমাণ ছিল ১৯.৮৫ কোটি টাকা। সংশোধিত বরাদ্দে বিদ্যুতের জন্য বরাদ্দের পরিমাণ বাড়িয়ে ২৭.৮২ কোটি টাকা করা হয়েছে।

**চতুর্থ পরিকল্পনার জন্য সম্পদ সংস্থান**

চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালের জন্য অতিরিক্ত সম্পদ সংস্থানের লক্ষ্য ছিল ৭০ কোটি টাকা। এই সময়ে অতিরিক্ত করের মাধ্যমে ৫৪ কোটি টাকা তোলা হয়েছিল এবং চুঙ্গি করের মাধ্যমে যে আরো ৩৩ কোটি টাকা পাওয়া গিয়েছিল, তা পুরোপুরি সি,এম,ডি,এ, এবং কয়েকটি পৌরসংস্থার উন্নয়নমূলক কাজের দরুন ব্যয় করা হয়। চুঙ্গি কর থেকে প্রাপ্ত অর্থ হিসাবে ধরলে চতুর্থ পরিকল্পনাকালে মোট অতিরিক্ত সম্পদ সংস্থানের পরিমাণ হয় ৮৭ কোটি টাকা।

চতুর্থ পরিকল্পনার শেষ দু' বছরের প্রত্যেক বছরে ১০ কোটি টাকা সংগ্রহের উদ্দেশ্যে বর্তমান সরকার ১৯৭২ সালের জুন মাসে প্রধানত অধিকতর সঙ্গতিসম্পন্ন শ্রেণীগুলির উপর অতিরিক্ত কর ধার্য করেছিলেন। ১৯৭৩-৭৪ সালে ২.৬৫ কোটি টাকার ম ে অতিক্ত কর ধার্য করা হয়েছিল।

**স্বল্প সঞ্চয় সংগ্রহ**

চতুর্থ পরিকল্পনাকালের গোড়ায় স্বল্প সঞ্চয় সংগ্রহে আমাদের লক্ষ্য যেখানে ৭০ কোটি টাকায় নির্ধারিত হয়েছিল, সেখানে চতুর্থ পরিকল্পনাকালে স্বল্প সঞ্চয় সংগ্রহে আমাদের অনুমিত অংশ ১৩১ কোটি টাকা হবার সম্ভাবনা।

মহাশয়, এই কয়টি কথা ব'লে এই সভা কর্তৃক গ্রহণের জন্য আমার প্রস্তাবটি আমি পেশ করছি।

**Mr. Speaker :** The statement circulated but not read by the Hon'ble Minister will be taken as read.

[At this stage the House was adjourned for 20 minutes]

[After adjournment]

**Shri Prafulla Chandra Sen :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী মাননীয় শ্রীশঙ্কর ঘোষ একটু আগে পশ্চিমবঙ্গ উপযোজন বিল ১৯৭৪ এবং পশ্চিমবঙ্গ উপযোজন (২নং) বিল ১৯৭৪ উত্থাপন করে যে বিবৃতি দিয়েছেন আমি খুব মনযোগ সহকারে তা শুনেছি। মাননীয় অর্থমন্ত্রী খুব ধীর স্থির, পণ্ডিত ব্যক্তি এ বিষয়ে কোন সন্দেহ নেই, তিনি বিজ্ঞ আইনজীবী কিন্তু তিনি করবেন কি? তিনি যে পরিস্থিতির মধ্যে পড়েছেন তাতে করে এরচেয়ে ভাল উপযোজন বিল হতে পারে না। তিনি গর্বের সঙ্গে বলেছেন এর আগে পরিকল্পনার জন্য যা ব্যয় হতো এখন তারচেয়ে বেশী ব্যয় হয়েছে। আমি ঠিক বলতে পারবো না, অর্থমন্ত্রী মহাশয় বলতে পারবেন। আজকে খবরে কাগজে দেখছিলাম যে ইঞ্জিনিয়ার ও ডাক্তারদের স্ট্রাইকের ফলে প্রায় ৩০ কোটি টাকার কাজ কম হবে, এবং তারমধ্যে ১৫ কোটী টাকা ফেরত যাবে।

[3-50—4-00 p.m.]

অর্থমন্ত্রী ঠিক করে বলতে পারবেন সেই টাকাটা ৩০ কোটিতে যেতে পারে আবা ১৫ কোটিতে যেতে পারে। সত্যি মিথ্যে জানি না। সেই টাকার মধ্যে কতটা এই ৮ কোটি টাকা থেকে বাদ যাবে তিনি জানতেন না, কি করে জানবেন, আমাদের যদি জানা তাহলে খুসী হব। তাছাড়া আগেকার যে ৫৩ কোটি টাকা ১৯৬৬-৬৭ সালে ১৯৬৭-৬৮ ৫১ কোটি টাকা আর ১৯৬৮-৬৯ সালের যে ৫৭ কোটি টাকা তার তুলনায় যদি ৮৯ কোটি টাকা খরচ হয়ে থাকেও সত্যিকার টাকার মূল্য হিসাবে কম। এই বিষয় আপনি খু ভাল করে জানেন। অর্থমন্ত্রী মহাশয় সুপণ্ডিত তিনিও ভাল করে জানেন। অবশ্য তাঁ বাজেট বিবৃতিতে এবং এই উপযোজন বিল উদ্বোধনের সময় তিনি যে বিবৃতি দিয়েছে তাতেও বলেছেন যে গ্রামের উন্নতি করতে হবে, দারিদ্র দূর করতে হবে, ধন বৈষম্য দূ করতে হবে, আঞ্চলিক যে বৈষম্য আছে যা সত্যি আছে—বাঁকুড়া এবং পুরুলিয়া জেল আমাদের পশ্চিমবঙ্গের মধ্যে দরিদ্রতম জেলা সে বিষয়ে সন্দেহ নেই—কাজেই আঞ্চলিক বৈষম্য দূর করতে হবে। কিন্তু যে টাকা তিনি চেয়েছেন এই উপযোজন বিলের মাধ্যমে খরচ করবার জন্য সেই টাকা যদি ঠিক ঠিক ভাবে ব্যয় করা হয়ও তবু গ্রামের উন্নতি হবে ন ধন বৈষম্য হবে, দারিদ্র বা আজকাল গরিবী হঠাও একটা কথা উঠেছে সেটা হঠবে ন কৃষির সমগ্র উন্নতি হবে না, শিল্পের উন্নতি হবে না। আপনি জানেন চলতি বছর যে বছর পরশু শেষ হবে, ৩১শে মার্চ তারিখে যে টাকা বরাদ্দ করা হয়েছিল সেই কৃষি খাতে ১৫ কোটি কত টাকা সে টাকা ব্যয় করতে পারা যায় নি। ১১ কোটি কত টাকা ব্য হয়েছে তার মূল কারণ হচ্ছে রাসায়নিক সারের বা সারের জন্য যে ৭ কোটি না ৮ কোটি টাকা ধার্য্য ছিল সেখানে ৪ কোটি কত লক্ষ টাকা খরচ হবে। কি ভয়ঙ্কর ব্যাপার দেখুন আমাদের খাদ্যমন্ত্রী মহাশয় আছেন বোধ হয়, জানি না কৃষিমন্ত্রী মহাশয় আছেন কিনা দেখতে পাচ্ছি না। মাননীয় সাত্তার সাহেব এঁরা বলতে পারবেন এই যে সার পাওয়া যায় নি, রাসায়নিক সার পাওয়া যায় নি, তারজন্য উৎপাদনের কত ক্ষতি হয়েছে। এ

যে টাকা কম ব্যয় হবে তার কারণ এই। সারের জন্য যে টাকা বরাদ্দ করা ছিল সেই টাকা অবশ্য সার কিনে দান করবার জন্য নয়, কৃষকের কাছে বিক্রি করবার জন্য। এইবার সারের অভাবে কিরকম কালোবাজারী চলছে আপনি শুনলে অবাক হয়ে যাবেন আমি যে খবর পেয়েছি তা যদি আপনার কাছে বলি, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় নিশ্চয় জানেন যদি না জানেন আমি বললে স্তম্ভিত হয়ে যাবেন। ইউরিয়ার সরকারী ন্যায্য দাম হচ্ছে প্রতি টন এক হাজার ৫০ টাকা। অর্থমন্ত্রী মহাশয় জানেন কি সেই ইউরিয়া বাজারে বিক্রি হয়েছে ৪ হাজার টাকা থেকে ৬ হাজার টাকায়। এই সমস্ত ফার্টিলাইজার গরিব চাষী কিনতে পারে নি। তা কি করে গরিব কৃষকের দারিদ্র দূর হবে—যার দু বিঘে কি তিন বিঘে জমি আছে। চার হাজার টাকা সবচেয়ে কম করে আর বেশি করে ছয় হাজার টাকা পার টন বিক্রি হয়েছে যে ইউরিয়ার সরকারী দাম এক হাজার ৫০ টাকা।

যার দাম ছিল ১৯৬২ সালে ৬৮০ টাকা পার টন, ১৯৬৪ সালে ৬১৫ টাকা, ১৯৬৬ সালে ৬৮০ টাকা পার টন, ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট মন্ত্রিসভার আমলে ৮৪০ টাকা পার টন, ১৯৬৯ সালে ৮৬০ টাকা পার টন, আর ১৯৭১ সালে দাম ছিল ৯২৯ টাকা পার টন, আর ১৯৭২-৭৩ সালে সেটা হোল ১০৫০ টাকা পার টন। আর সেই সার কালোবাজারে বিক্রি হয়েছে ৪০০০ থেকে ৬০০০ হাজার টাকা পার টন। তাহলে কি করে দারিদ্র দূর করবেন। কি করে ২।৩।৪।৫ বিঘা জমির মালিক তাদের কাছে রাসায়নিক সার পাঠিয়ে দেবেন? গত বছরে কৃষি খাতে যদি ১৫ কোটি টাকা ধার্য ছিল—খরচ হয়েছে ১১ কোটি টাকা। এ বছরে ধার্য করা হয়েছে ১৮ কোটি টাকার বেশী। এতে সারের জন্য কম টাকা ধরা হয়েছে। ঐ ১৮ কোটি টাকার মধ্যে কৃষির উন্নয়ন কি করে কৃষিমন্ত্রী মহাশয় করবেন? অর্থমন্ত্রী মহাশয় কি করে বলছেন কৃষির উন্নতি করবেন। আমাদের খাদ্যমন্ত্রী মহাশয় তাঁর খাদ্য বাজেট যেদিন উপস্থিত করেছিলেন সেদিন শুনেছি তিনি বলেছিলেন যে এবার কত ফসল হয়েছে তা ঠিক বলা যায় না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় খাতা খুলে দেখুন যে ক্রপ সার্ভের জন্য কত টাকা খরচ হয়েছে। কত ধান হয়েছে, কত গম হয়েছে, কত সরসে হয়েছে, কত পাট হোল—এই ক্রপ সার্ভের জন্য ৩৩ লক্ষ টাকা খরচ হয়। তাহলে সে টাকা জলে গেল? এদিকে কৃষিমন্ত্রী মহাশয় উৎপাদনের অঙ্ক দিচ্ছেন আর অন্য-দিকে খাদ্যমন্ত্রী মহাশয় বলছেন তা ঠিক নয়—। বিশেষজ্ঞদের মতে খাদ্যোৎপাদন অনেক হ্রাস হয়েছে। তাহলে এতো টিউবওয়েল করে এতো টাকা বরাদ্দ করে অতো কিছু করে যদি কৃষির উন্নতি করতে না পারি তাহলে কি করে কি হবে? আমাদের গত দু বছরে আমাদের এই মন্ত্রিসভা বহু উন্নতি করেছেন এই দাবী করেছেন। অনেক কিছু এমন করেছেন তা জানতে পারা গেল না, বুঝতে পারা গেল না। একটা বিদ্যুতের কাগজ (একটি বই দেখাইয়া) বোধ হয় সকলেই পেয়েছেন—কি সুন্দর কাগজ, কি ভাল ছাপা—কিন্তু এতে কোন বিদ্যুৎ নাই, সক পাচ্ছি না। বলা হয়েছে হাজার হাজার গ্রামে বিদ্যুৎ দেওয়া হয়েছে। কিন্তু সেই গ্রামগুলির নাম কি? এখানে তো অনেক মাননীয় সদস্যরা আছেন—কোন্ গ্রামে বিদ্যুৎ গিয়েছে? ৮।৯ ঘন্টা সপ্তাহে হয়তো চলে। আজকে চারদিন সপ্তাহে কলকাতায় বিদ্যুৎ বন্ধ। হিসাবে দেখা যাচ্ছে বিদ্যুতের জন্য কোন আয় বাড়ছে না তো। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলি বিদ্যুৎ যদি বেশী সরবরাহ হয়ে থাকে তাহলে বিদ্যুতের আয় আগে যে ১২ কোটি টাকা ছিল এখনও সেই ১২ কোটি টাকার বেশী আদায় করতে পারছেন না। একটি বিষয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গতবারে বলেছিলেন—সেটা বিবেচনা করে দেখতে বলছি। আমরা কৃষির উন্নতি করবো জমির উন্নতি করবো—আগে এর নাম ছিল ল্যাণ্ড এণ্ড ল্যাণ্ড রেভিনিউ এখন তার নাম হয়েছে ল্যাণ্ড রিফর্ম ল্যাণ্ড ইউটিলাইজেসন ডিপার্টমেন্ট। আমি পরিসংখ্যান দিয়ে বলছি অর্থমন্ত্রী মহাশয়কে যে আমাদের দেশে শুধু নয় সমগ্র ভারতবর্ষে ভূমিবান কৃষক ক্রমশঃ কমে যাচ্ছে আর ভূমিহীন কৃষক অর্থাৎ কৃষি মজুরের সংখ্যা ক্রমশঃ বেড়ে যাচ্ছে।

[4-00—4-10 p m]

* ১৯৬১ সালের সেনসাসে যেখানে ভূমিবানের সংখ্যা ছিল ৪৫ লক্ষ পরিবার সেখানে ১৯৭১ সালের পরিসংখ্যান সেনসাসে কমে হয়েছে ৪০ লক্ষ পরিবারে। কি ভয়ংকর

ব্যাপার, অথচ এদিকে আমরা মুখে সোসালিজমের কথা বলছি। আর একটি দিকের ছবি দিই—১৯৬১ সালে যেখানে প্রায় ১৮ লক্ষ ভূমিহীন ক্ষেতমজুর কৃষক ছিল সেই ভূমিহীন কৃষকের সংখ্যা বেড়ে গিয়ে কত হল—১৯৭১ সালে হল ৩২ লক্ষ। তারপরে আরো কমেছে। গরিবী হঠছে, সমাজতন্ত্র উঁকি মারছে কি—সেটা আমরা দেখতে পাচ্ছি না। আমাদের শিল্পের যে কি উন্নতি হবে তাও বুঝতে পারছি না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অনেক পরিসংখ্যান দিয়েছেন। উনি বোধ হয় জানেন পশ্চিমবাংলায় যে কমপোজিট কটন মিল আছে, যে কটি পাওয়ারলুম আছে সেই কটি মিলে ১৯৬৬ সালে উৎপাদন হত ২৫ কোটি গজ বস্ত্র, এখন আবার মিটার হয়েছে। উন্নয়ন তো হচ্ছে, এখন আবার সেটা কমতে কমতে ১৬॥ কোটি গজে এসে দাঁড়িয়েছে। আমাদের কল্যাণীতে শ্রদ্ধেয় স্বর্গতঃ ডাঃ বিধানচন্দ্র রায় মহাশয় একটি সুতোকল করেছিলেন পশ্চিমবাংলার তন্তুশিল্পীদের সুতো যোগান দেবার জন্য। সেই সুতোকলে সুতোর উৎপাদন হ্রাসপ্রাপ্ত হয়েছে, নতুন করে আরো বেশী হয়েছে, আমাদের তন্তুশিল্পীদের রক্ষা করবার তো ব্যবস্থাই নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবাংলায় স্বাধীনতার ঠিক আগে মাত্র ৪০ হাজার তাঁতী ছিল, সেটা বাড়তে বাড়তে ১৯৬৬ সালে ১ লক্ষ ৬০ হাজারে দাঁড়াল, এখন সেই তাঁতগুলি সুতোর অভাবে প্রায় ড্রাই হয়ে যেতে বসেছে, বন্ধ হতে বসেছে। আমাদের উন্নতি হবে কি করে? আমাদের পশ্চিমবাংলায় যত লোক আছে তারমধ্যে শতকরা ৩৮ জন কাজ করে, আর গোটা ভারতবর্ষের যদি হিসাব নেন তাহলে দেখা যাবে শতকরা ৪৩ জন কাজ করেন। আমরা অবশ্য একটু আলস্যপরায়ণ হতে পারি, এটা আমি হিসাব করিনি, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের। এই জিনিস যদি আরো ভাল করে ধরা যায় তাহলে আমাদের আনএমপ্লয়মেন্ট-এর সংখ্যা আরো বৃদ্ধি পাবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে এত টাকা চেয়েছেন এতে বেকার সমস্যা দূর করবার, আনএমপ্লয়মেন্ট সমস্যা দূর করবার কোন চিহ্ন এতটুকু কোথাও আশার আলো দেখতে পাচ্ছি না। আমাদের ভূমিরাজস্ব ৯ কোটি কত লক্ষ টাকা আদায় হয়, এক্স জমিদার ইত্যাদি ইত্যাদি সব মিলিয়ে এবং যত আদায় হয় তারচেয়ে বেশী ব্যয় হয়। বিসিপ্টস অন রেভিনিউ এক্সপেনডিচার অন ল্যাণ্ড রেভিনিউ তারচেয়ে বেশী—আমি গতবারেও বলেছিলাম এবার আবার বলছি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এটা আবার একটু ভেবে দেখবেন যে এই ভূমিরাজস্বের দরকার কি—ভূমি থেকে সমস্ত রাজস্ব তুলে দেওয়া হোক। ভূমির যদি উন্নতি করতে হয় তাহলে ভূমি থেকে টাকা তুলে দিয়ে দায়িত্বভার পঞ্চায়েতের উপর রাখা হোক। আমরা এদিকে সোসালিজম করছি, সমাজতন্ত্র করছি, কিন্তু পঞ্চায়েতগুলি এখন পর্যন্ত কাজ করছে না। সেই যুক্তফ্রন্টের আমল থেকে পঞ্চায়েতগুলি মুমূর্ষু অবস্থায় আছে, এখন পর্যন্ত তার পুনরুজ্জীবন হয়নি। আমাদের এই ভূমিরাজস্ব এটা অপচয়, এই টাকা আদায় বন্ধ করতে হবে। অন্যদিকে দেখুন আমাদের আগামী বছরের বাজেটে ১০৩ কোটি টাকা সেলস ট্যাক্সে আদায় হবে ধরা হয়েছে, তাতে খরচ হবে ১ কোটিরও কিছু বেশী টাকা। সেলস ট্যাক্সের ১০৩ কোটি টাকা আদায় করতে ব্যয় হবে ১ কোটি টাকা, আর ৯ কোটি টাকার ল্যাণ্ড রেভিনিউ আদায় করতে ব্যয় হবে প্রায় ৯ কোটি টাকা।

এরমধ্যে জমিদারী কমপেনসেসান নেই, সেটা আলাদা খাতে। এবারের বাজেটে দেখছি অনেক খাতের অদল বদল হয়েছে, বোধহয় ভালই হয়েছে লোকের বোঝবার সুবিধা হবে। যাই হোক, আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই যে অর্থ চেয়েছেন এই টাকা দিয়ে কোন লাভ হবে না, কারণ তাঁর যে মহৎ উদ্দেশ্য দারিদ্র দূর করা, ধনবৈষম্য দূর করা, আঞ্চলিক বৈষম্য দূর করা এবং সমাজতন্ত্র আনা এর কোনটাই সম্ভবপর নয়, কোন উন্নতি হবে না। আজকে আমাদের ভারতবর্ষে ১০০ জনের মধ্যে ৭০ জন দারিদ্র সীমারেখার নীচে অবস্থান করছে আর আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন, আমার হিসাবে যে, পশ্চিমবাংলায় ১০০ জনের মধ্যে ৭০ জন দারিদ্র সীমারেখার নীচে অবস্থান করছে। কাজেই সেই দারিদ্র দূর হবে না, বাড়বে? আজকে প্রত্যেকটি জিনিষের মূল্য বাড়ছে। আমি এখানকার অনেক মাননীয় সদস্য মহাশয়ের সঙ্গে কথা প্রসঙ্গে জিজ্ঞাসা করেছি যে ভাই, তোমাদের ওখানে চালের দাম কত? সবচেয়ে কম যিনি বলেছেন, তিনি বলেছেন, আড়াই টাকা কিলো। কেউ বলেছেন, ২·৯০, কেউ বলেছেন ৩ টাকা, কেউ

বলেছেন সাড়ে তিন টাকা, আবার কেউ বলেছেন ৪ টাকা। কাজেই কি করে দারিদ্র দূর হবে? মানুষ বাঁচবে কি করে? আজকে তেলের দাম, কাপড়ের দাম, ডালের দাম সব কিছুই বাড়ছে। আমাদের এই গরিব দেশের একমাত্র যে প্রোটিন খাদ্য ডাল সেই ডালের দামও বাড়ছে, কাজেই লোকে কিনবে কি করে? সুতরাং এতে কোন আশা নেই। আমি সেদিন এখানে ছিলাম না, শুনলাম আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী খুব সদর্পে, সগর্বে এখানে বলেছেন, পশ্চিমবাংলায় গুজরাট হবে না। গুজরাটে যদি হিংসা হয় তাহলে তাকে আমরা সমর্থন করি না কিন্তু পশ্চিমবাংলায় যদি গুজরাট না হয় তাহলে ধরে নিতে হবে পশ্চিমবাংলার লোক মরে গিয়েছে। পশ্চিমবাংলার লোক মরে গিয়েছে তা আমি বিশ্বাস করি না। আমাদের এখানে ঐ যাকে প্যালেস রেভলিউসান যাকে বলে সেই রকম করতে পারি। আজকে মাননীয় সদস্যারা যদি বলেন,

Throw out this Appropriation Bill, vote it down.

কিন্তু তা করবেন না কেন না, আমাদেরও খানিকটা ভেস্টেড ইনটারেস্ট হয়ে গিয়েছে। ছিল ২০০ না ২৫০ টাকা এখন একেবারে হয়ে গেল ৪৫০ টাকা। মহামুশকিল কিছুতেই আমাদের দারিদ্র কমছে না, সমাজতন্ত্র একটু একটু করে হচ্ছে তো! মহাত্মা গান্ধী যখন ইংরাজকে বলেছিলেন কুইট ইন্ডিয়া—ভারত ছাড়, তখন অনেকে বলেছিলেন আমরা যদি ভারত থেকে চলে যাই তাহলে তোমাদের দেশে ক্যাওস হবে। তখন তিনি বলেছিলেন,

Leave India to chaos and to god.

তা আজকে যদি আমাদের মাননীয় সদস্যারা মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের—যাঁকে আমি খুব শ্রদ্ধা করি, যাঁর পান্ডিত্যের আমি গুণগ্রাহী, এই বিল যদি ভোট ডাউন করতে পারেন তাহলে গুজরাট বন্ধ হতে পারে, তা নাহলে বন্ধ হবে না। আমি সেদিন মাননীয় খাদ্যমন্ত্রীকে বলেছিলাম, আপনি কমিটমেন্ট কমান, দুর্দিন আসছে ইত্যাদি। সে সম্পর্কে আমার একজন মাননীয় সদস্য বন্ধু আমাকে বলছিলেন, তাহলে শিল্পাঞ্চলের লোকের গতি কি হবে? আমি বলেছিলাম, তাদের মডিফায়েড রেশন দিন কিন্তু স্টাটুটারী রেশন কমান। কারণ স্টাটুটারী রেশন মানে হচ্ছে, এটা সরকারের কমিটমেন্ট অর্থাৎ

So far as wheat and wheat products and rice and rice products are concerned there cannot be any free market.

আমি সেইজন্য বলেছিলাম সামনে আরো দুর্দিন আসছে, আপনারা কমিটমেন্ট কমান। কারণ চৈত্রমাসেই যদি গড়ে তিন টাকা চালের কিলো হয় তাহলে পশ্চিমবাংলায় ভাদ্র আশ্বিন মাসে কত হবে? কাজে কাজেই এই বিল যদি আপনারা সত্যিকারের ভোট ডাউন করতে পারেন তাহলে সত্যিকারের বিপ্লব আসতে পারে। আসছে বিপ্লব, কেউ আটকাতে পারবে না। আজকে সেইজন্য অত্যন্ত দুঃখের সাথে আমি এই বিলের বিরোধিতা করছি। তবে আমি এটা খুব ভাল করেই জানি যে, এই বিল বহু ভোটে প্রায় সর্বসম্মতিক্রমে গৃহীত হব।

[4-10—4-20 p.m]

আমাদের এখানে এই ডাক্তার এবং ইঞ্জিনিয়ার যাদের টেকনোক্র্যাট বলা হয় তারা ধর্মঘট করেছে। এই ধর্মঘট করার দরুন ৩০ কোটির মধ্যে ১৫ কোটি টাকার কাজ আমাদের পশ্চিমবাংলার লোক হারিয়েছে এবং তাতে ক্ষতি হয়েছে। সেই টাকা যদি মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পরে আদায় করতে পারেনও তাহলেও আমরা পিছিয়ে গেলাম। এই টেকনোক্র্যাট আর তথাকথিত বুরোক্র্যাটস্ এদের ঝগড়ার মুল কারণ কি? মাননীয় স্বর্গীয় ডঃ বিধান চন্দ্র রায়, তিনি এটা নিয়ে পরীক্ষা করেছিলেন। তিনি ডাইরেক্টর অফ হেল্থ সার্ভিসেস আর সেক্রেটারী টু দি হেল্থ ডিপার্টমেন্ট-এ একই লোককে নিযুক্ত করেছিলেন, জেনারেল চক্রবর্তী, কিন্তু তাতে ক্ষতি হয়নি, বরং কেউ কেউ বলেন ভাল হয়েছে। শিক্ষা বিভাগে তিনি ডঃ ডি, এম, সেনকে ডাইরেক্টর অফ এডুকেশন করেছিলেন আবার সেক্রেটারী, এডুকেশন ডিপার্টমেন্ট করেছিলেন এবং পরে বোধ হয় ডঃ ভবতোষ দত্ত, সেই ২টি পদ একসঙ্গে অধিকার করেছিলেন এবং অত্যন্ত কৃতিত্বের সঙ্গে কাজ করেছিলেন। আমরা সকলে প্রশংসা করেছি। মাননীয়

অর্থমন্ত্রী মহাশয় তাঁকে জানেন, তিনি একজন বড় অর্থনীতিবিদ। এই যে টেকনোক্র্যাট এদের সঙ্গে ঝগড়া, আমি যা শুনেছি পুরোপুরি জানি না, এই ঝগড়া প্রায় মিটে গিয়েছিল। এরা প্রথমে বলেছিল ইন প্রিন্সিপিল মেনে নাও ডিটেল্‌স পরে আলোচনা হবে, অনেকদুর এগিয়েছে, আমি এমনও শুনেছি তবে কতটা সত্য মিথ্যা জানি না। আমাদের শ্রমমন্ত্রী ডঃ গোপাল দাস নাগ, তিনি নিজে একজন ডাক্তার এবং তিনি ডাক্তারদের সম্পর্কে আমি দরদ বলবো না, তাদের মর্য্যাদা সম্পর্কে তার বোধ আছে এ বিষয়ে সন্দেহ নেই। আমাদের স্বাস্থ্যমন্ত্রী শ্রীঅজিত কুমার পাঁজা মহাশয়, তিনিও এই ডাক্তারদের দাবী সম্পর্কে খুব সহানুভুতিশীল। এমন কি তারা এক সময় আলোচনা করেছিলেন সত্য মিথ্যা জানি না, যে এটা মিটিয়ে নেওয়া যাবে। তবে ধর্মঘট চলাকালীন এই দাবীদাওয়ার ফর্দ্দ হয়ত একটু বেড়েছে। কিন্তু কি গুঢ় কারণ আছে আমি জানি না যে মিটমাট হল না। আমাদের দেশের গরীব লোকের ক্ষতি হচ্ছে, আমরা কি বলতে পারি কেন মিটমাট করবো! আজকাল পৃথিবীতে টেকনোক্র্যাটদেরই তো যুগ। এমন কি কেউ কেউ বলছেন যে, এখন এম,এল,এ দিয়ে চলবে না। পার্লামেন্ট-এর মেম্বারেও চলবে না। সবই তো টেকনোকাটস-এর পরিচালনায় আছে সত্যি এ্যাটমের মধ্যে যে শক্তি নিহিত আছে সেগুলি যদি মানবের কল্যাণের জন্য নিয়োগ করা যায়, টেকনোক্র্যাট-এর হাতে এসে যায়, তাতে ভাল হবে কি মন্দ হবে, ব্যক্তি স্বাধীনতা থাকবে কি থাকবে না, বা তথাকথিত সংসদীয় গণতন্ত্র থাকবে কি থাকবে না, সেটা অন্য কথা। কিন্তু টেকনোক্র্যাট-এরই তো যুগ, টেকনোক্র্যাটদেরই তো রাজ্য। কাজে কাজেই তথাকথিত যারা বুরোক্র্যাট তাদেরও মর্য্যাদা ক্ষুন্ন হবার কোন কারণ নেই। আমি শুনেছি টেকনোক্র্যাটরা যা দাবি করেছেন এই দাবীর খানিকটা কয়েকজন মন্ত্রী মেনে নিয়েছেন যে এডুকেশান ডিপার্টমেন্ট, ইরিগেশন ডিপার্টমেন্ট এবং পি, ডবলু, ডিপার্টমেন্ট আরো ২টি ডিপাটমন্ট—এই ৫টি, ডিপার্টমেন্ট'এ এখন তাদের সেক্রেটারী করে দেওয়া হবে। তারা আরো একটা দাবী করেছিলেন যে প্রত্যেক বিভাগে যে সমস্ত ডেপুটি সেক্রেটারী আছেন তাদের মধ্যে ২টি ভাগ করা যেতে পারে। একটি যারা টেক্‌নিকাল কাজ করেন, টেকনোক্র্যাটদের সঙ্গে যুক্ত হয়ে কাজ করেন। আর একটা হচ্ছে—নিছক এ্যাডমিনিসট্রেটিভ ওয়ার্ক করেন। এই ২টি ভাগ করে টেকনোক্র্যাটদের যে ডেপুটি সেকেটারী পদ সেটা টেকনোক্র্যাটদের ভিতর থেকে এ্যাপ্রুভ্যাল করা হোক এই জিনিষটা আমার মনে হয় যুক্তিযুক্ত। এই নিয়ে আর বেশী সময় অপচয় করার কোন কারণ নেই, যদি মিটমাট আমরা করি। এই যে ৩০ কোটি টাকা যা মাননীয় অর্থমন্ত্রী মহাশয়-এর মধ্যে নিয়ে ফেলেছেন, এই ৩০ কোটি টাকা আজকে ২৯এ মার্চ, কাল ৩০এ মার্চ, পরশু ৩১এ মার্চ--কতটা কি হবে জানি না—আমাকে একজন এসে বললেন যে, না এই টাকাগুলি সমস্ত অর্থমন্ত্রী মহাশয় জেলা পরিষদের নামে ট্রান্সফার করেছেন, তিনি একজন বুদ্ধিমান লোক, খুব বিজ্ঞ লোক, অনেক টাকা জেলা পরিষদের নামে ট্রান্সফার করেছেন, আমি সত্যমিথ্যা জানি না।

তিনি করেছেন কি করেননি আমি জানি না। আমি শুধু এইটুকু আপনাকে অনুরোধ করবো, এই যে বাজেটে টাকা মঞ্জুর করা হবে--আমি অবশ্যই বলছি যে বিপ্লব আসছে, তার পদধ্বনি শোনা যাচ্ছে, আমাদের মাননীয় সদস্যরা যদি এই বিলকে নামাঞ্জুর করতে পারেন তাহলে রেভলিউশন খুব ভাল ভাবে হবে, দেশ বাঁচবে, সত্যকারের সমাজতন্ত্র প্রতিষ্ঠা হবে, সত্যকারের গরীবী দুর হবে। তা যদি না করা যায়, অন্ততঃ আমাদের টেকনোক্র্যাট ব্যুরোক্র্যাটদের যে বিরোধ, এই বিরোধ সত্বর সম্মানজনক মিমাংশা করুন, সরকারের যাতে কোন রকম অমর্য্যাদা না হয় তা দেখতে হবে এবং আমার যতদুর বিশ্বাস আমি যতদুর শুনেছি তাতে টেকনোক্র্যাটরা সরকারকে এতটুকু তাদের সম্মান ক্ষুন্ন করতে চান না। আমি বলবো যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, এত সব কথা বলেছেন, এত আশ্বাস দিয়েছেন, এত আশার বাণী শুনিয়েছেন, এটা কখনই সার্থক হবে না, যেটুকু হোক, তাও হবে না যদি না টেকনোক্র্যাট এবং ব্যুরোক্র্যাটদের ঝগড়া এই যে মনোমালিন্য, এটা যদি জিইয়ে রাখা যায়। আমি শেষে একটা কথা বলবো, সেটা হচ্ছে আমাদের দেশে আমরা অনেকেই মনে করি যে শান্তি স্থাপিত হয়েছে সি,পি,এম'কে জব্দ করা হয়েছে এবং আমাদের কোন দুঃখ দুর্দশা নেই, আর কিছু বিরোধ যদি উপস্থিত হয়, সমস্যা যদি উপস্থিত হয়,

তখন আমরা বলবো ওরে বাবা সি,পি,এম আবার চলে আসবে এবং তারজন্য অ গণতন্ত্রকেও নষ্ট করতে রাজী আছি। আমাদের দেশের দারিদ্র যে কি রকম ব আপনি জানেন। আমাদের ১৯৬০-৬১ সাল থেকে ১৯৭১ সাল পর্য্যন্ত পার ক্যাপিটা ইন ছিল ভাতরবর্ষে ৩৩৫ কোটি টাকা, তার আগে গরীবী হঠাও ধ্বনি দেবার আগে কোটি টাকা ছিল পার ক্যাপিটা এ্যানুয়েল ইনকাম আর গরীবী হঠানোর ঠেলাতে কমতে কমতে ৩৩৩ কোটি টাকা নেবেছে। কি লজ্জার কথা, কি দুঃখের কথা, আমরা বিপ্লব করবো না, শান্ত শিষ্ট এবং সুবোধ-এর মত থাকতে হবে এবং এক্ষুনি বিলটা পাশ হবে যাবে। আজকে যেখানে যাচ্ছি, যে পরিমাণ ইনফ্লেশন হচ্ছে, অথ মহাশয় ইনফ্‌লেশনের দরুন যে কত ব্যয় বৃদ্ধি হয়েছে, তার হিসাব দেননি। তিনি দেখিয়ে স্ট্যাটিস্‌টিক্সের সুবিধা গ্রহণ করেছেন। কিন্তু ইনফ্লেশনের দরুন কি ত হয়েছে, কি ভয়ঙ্কর ইনফ্লেশন হয়েছে এবং এই রকম ইনফ্লেশন যদি হয় তা আপসে বিপ্লব আসবে। তবে সে কি বিপ্লব আসবে, সেটা সবুজ বিপ্লব কি লাল কি নীল বিপ্লব আসবে না সাদা বিপ্লব আসবে তা জানি না, তবে বিপ্লব আসবে। এই ইনফ্লেশন, এই যে মুদ্রাস্ফীতি, এটাকে রোধ করবার জন্য আমরা তো যে টাকা চে এই টাকার মধ্যে কোনরকম, এতটুকু কোথাও মুদ্রাস্ফীতি হ্রাস করবার মত আমরা দেখতে পাচ্ছি না। এই মুদ্রাস্ফীতি রাক্ষস আমাদের সর্বনাশ করবে। আমাদের করবে আমাদের গণতন্ত্রকে। সমাজতন্ত্র তো দুরের কথা, এই পরিমাণ যদি মুদ্রাস্ হয় তাহলে চায়নার চিয়াং কাইশেকের যে অবস্থা হয়েছিল, এই মুদ্রাস্ফীতি হ'তে এমন হ'ল যে ১০০ টাকার এত নোট বস্তা বন্দী। তা আমাদের এখানেও সেই অব হয়েছে। কেরোসিন তেল কিনতে যান—সেদিন আমি এক জায়গায় গিয়েছিলাম, দেখলাম নবদ্বীপে, সেখানে লম্বা লাইন কেরোসিন তেলের জন্য। সেখানে কিন্তু কেরো তেল কিনছে দু টাকা করে, সরকারী মূল্য তা নয়। সরকারী কৃষি উন্নয়নের জন্য সা যে মূল্য তারজন্য চার গুণ পাচ, ছয় গুণ বেশী টাকায় বিক্রি হয়। তাহলে কেরো তেল আর কি দোষ করলো? আজকে মুদ্রাস্ফীতি নিবারন করবার কোন রকম উপযে এই বিলের মধ্যে নেই। আমি অত্যন্তঃ দুঃখের সঙ্গে অর্থমন্ত্রীকে বলবো, তাঁর কৃ তাঁর অভিজ্ঞতা, তাঁর পাণ্ডিত্য, তাঁর সততা, নিষ্ঠা আছে, কিন্তু তা সত্ত্বেও এই বিলকে চাইবো এখানে যে সমস্ত মাননীয় সদস্যরা আছেন তাঁরা যদি হিংসার বিপ্লব আটব চান, এই বিলটাকে তাঁরা থ্রো আউট করুন।

**Mr. Speaker :** Honourable members, there is a motion for circulation of the for eliciting public opinion submitted by Shri Shish Mohammad. An Appropria on Bill is introduced in terms of the provisions of clause (1) of Article 204 of Constitution of India soon after the grants under Article 203 are made by Assembly. The Bill when enacted enables the Government to appropriate mo out of the Consolidated Fund. The Bill must be passed on or before the 31st of March, 1974. In terms of clause (2) of Article 204, no amendment can proposed to the Bill which will have the effect of varying the amount or altering destination of any grant. No purpose will thus be served by circulating the for eliciting opinion thereon. I consider that the motion for circulation of Bill is misconceived and is, therefore, out of order.

[4 20—4-30 p.m]

**Shri Mrigendra Mukherjee:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ সভায় মাননীয় অর্থমন্ত্রী শ্রীশঙ্কর ঘোষ মহাশয় পশ্চিমবঙ্গ উপযোজন বিল পেশ করেছেন, এই বিলকে আমি সমর্থন জানাচ্ছি। এই স কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন মহাশয় আস্তে আস্তে অত্যন্ত তথ্যমূ ভাবে পশ্চিমবঙ্গের বর্তমান অর্থনৈতিক পরিস্থিতি বিশ্লেষণ করলেন এবং তার সব শেষের কথা যেটা সেটা হচ্ছে এই বিলকে বিধানসভায় হারিয়ে দিয়ে সমাজতন্ত্র হোক, হিংসাত্মক বিপ্লবকে রোখবার জন্য বিধানসভায় আগে এই বিলের পরাজয় দরক

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রসঙ্গে শ্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয় গুজরাটের উদাহরণ দিয়েছেন এবং বোধ হয় তিনি গুজরাটকে বড় করে দেখিয়েছেন এবং পশ্চিমবঙ্গ হিংসাত্মক বিপ্লবের দিকে এগিয়ে যাচ্ছে। তিনি দেখিয়েছেন যে, গরীবী হঠাও ব্যর্থ হয়ে যাচ্ছে এবং ব্যর্থ হওয়ার দরুন বর্তমান শাসক দলের উপর সমস্ত দোষ চাপিয়ে মাননীয় সদস্য তাঁর বক্তব্য রেখেছেন। কিন্তু দুঃখের বিষয় মাননীয় অধ্যক্ষ মহোদয়, গুজরাটে প্রতিক্রিয়াশীল বিপ্লব ঘটে গিয়েছে যাদের নেতৃত্বে তাদের মধ্যে জনসংঘ ছিল, রাষ্ট্রিয় স্বয়ং সেবক সংঘ এবং আদি কংগ্রেস ছিল, আর কতগুল সংকীর্ণ বিরোধী দল, যারা বিধানসভার উপর আঘাত হেনেছিলেন। মাননীয় সদস্য বোধ হয় এই সব আন্দোলনে সমর্থন জানালেন। এবং ভারতবর্ষের বর্তমান রাজনৈতিক পরিস্থিতিতে এই বক্তব্য রাখলেন। কিন্তু ভারতবর্ষের আর এক প্রান্তের আদি কংগ্রেসের আর একজন নেতা, স্বয়ং কামরাজ পশ্চিমবঙ্গে নয়, সারা দেশের অর্থনৈতিক, রাজনৈতিক পরিস্থিতির পরিপ্রেক্ষিতে মনে করেন দুই কংগ্রেসের যোগাযোগ আরো সুষ্ঠু হওয়া চাই। একদিকে কামরাজ ঘোষণা করলেন ইন্দিরা গান্ধীর হাত শক্ত করুন, আর এক প্রান্তে কামরাজের দল থেকে বলা হলো যে গুজরাটে বিপ্লব হচ্ছে। অর্থাৎ আদি কংগ্রেসের ভিতর যে ব্যাপক বিভেদ রয়েছে আমরা সেই বিরোধের ছবি আজকের বিধানসভায় পাচ্ছি। সেই বিভেদকে আমরা আহ্বান জানাচ্ছি, এটা ভারতবর্ষে বর্তমান রাজনীতি পরিপ্রেক্ষিতে সুস্থ স্বাস্থ্য এনে দিতে পারবে। এবং বার্ধক্যের দ্বারদেশে এসে দীর্ঘদিনের প্রবীন বর্ষীয়ান রাজনীতিবিদকে অনুরোধ করি যে তিনি তাঁর অতীতের ফেলে আসা পথের একটিবার বিশ্লেষণ করুন। ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থান সঙ্কট-জনক সে বিষয়ে সন্দেহ নেই। প্রধানমন্ত্রী ও মুখ্যমন্ত্রী বলেছেন দেশে দারিদ্র আছে বলেই দুর্নীতি আছে। দারিদ্র আছে বলে আমাদের লড়াই করতে হয়, সমাজতন্ত্রের কথা বলি, সমাজতান্ত্রিক কথা বলতে গেলে সমাজতন্ত্রের দলের দরকার হয় এবং তারজন্য সরকার চাই; সমাজতান্ত্রিক সরকার আনতে গেলে সমাজতান্ত্রিক দল চাই। তিনি মহাত্মা গান্ধীর কথা বলতে গিয়ে বললেন গান্ধীজি বলেছিলেন ইংরাজ তুমি ভারত ছাড়ো, তাতে যদি কেওসা হয়হোক। তিনি গান্ধীবাদী হয়ে বলেছেন আমাদের সরকার ছেড়ে যাক। সমাজতন্ত্র আনতে গেলে সমাজতন্ত্র কারা আনবেন? প্রফুল্ল সেন পশ্চিমবাংলার রাজনীতির ইতিহাসে সমাজতন্ত্রের কোন ইতিহাস তিনি রেখে দিয়ে গেছেন। আজ দুর্নীতি সম্বন্ধে তিনি বলেছেন। সেই দুর্নীতি সম্বন্ধে সচেতন বলেই এই সরকার দুর্নীতির বিরুদ্ধে যে ব্যবস্থা গ্রহণ করেছেন তার অনেক প্রমাণ আছে। ১৯৬৫-৬৭ সালে আমরা দেখেছিলাম ব্যবসায়ীদের হাতে এই দল বিক্রি হয়ে গিয়েছিল। এই কারণেই অজয় মুখার্জী ঐ পার্টির দুর্নীতির বিরুদ্ধে জেহাদ ঘোষণা করে বাংলা কংগ্রেস গঠন করেছিলেন। আমরা মনে করি আজকে সরকার দুর্নীতির বিরুদ্ধে লড়াই করছেন এবং বোধ হয় পশ্চিমবাংলার ইতিহাসে এই প্রথম যেখানে ব্যবসায়ীদের কোমরে দড়ি বেঁধে রাস্তায় দিয়ে নিয়ে যাওয়া হয়েছিল। পি,ডি,এ, এবং ডি,আই,আর প্রয়োগ করে যত ব্যবসায়ীকে স্বাধীনতার পর এই সরকারের আমলে গ্রেপ্তার করা হয়েছিল প্রফুল্ল সেনের রাজত্বকালে তার একটা বড় রেকর্ড আছে কিনা সন্দেহ। এই বাজেটের সঙ্গে সেল ট্যাক্স-এর হিসাব যদি দেখা যায় তাহলে দেখব ১৯৪৭ সাল পর্য্যন্ত ১ কোটি, দেড় কোটি, ২ কোটি টাকা করে সেল ট্যাক্স বাড়ান হোত, সেখানে ২ বছরে দেখা যাচ্ছে ১৭ কোটি টাকা সেল ট্যাক্স আদায় হয়েছে। এই সেল ট্যাক্স আদার করার জন্য যেসব আইন কানুন তৈরী করা হয়েছে তাতে ব্যবসায়ী, মজুতদারদের গায়েই হাত দেওয়া হয়েছে। আমরা জানি সার নিয়ে দুর্নীতি, চোরাকারবারী চলছে। এই চোরাকারবারীদের বিরুদ্ধে গোটা কনস্টিটিউন্যাল সিসটেম এবং এ্যাডমিনিস্ট্রেশান সিসটেম পরিবর্তন করা দরকার। কিন্তু এরজন্য সময়ের দরকার। এটার জন্য রাজনৈতিক রঙ্গমঞ্চেও বিরোধীদল থেকে সরকারের উপর সমস্ত দোষ দেবার চেষ্টা করে ঐ বর্ষীয়ান নেতা বলেছেন যে এই এ্যাপ্রোপ্রিয়েসন বিল সমর্থন করা যায় না। এত দুঃখ কষ্টের মধ্যেও এই সরকারের স্মল সেভিংস-এর কথা উল্লেখযোগ্য। অর্থাৎ যেখানে ১২ কোটি টাকা করে পড়তো সেখানে এই বছরে ২৪ কোটি টাকা ক্ষুদ্র সঞ্চয় প্রকল্পে জমা পড়েছে এবং এই নূতন সম্পদ আহরণ করতে গিয়ে ওপেনিং ব্যালেন্স-এর জন্য গত বছরের ডেফিসিট কমে গেছে। কিন্তু রাস্তা, শিল্প উন্নয়নমূলক কাজ করতে গেলে টাকা চাই। সেই টাকা তৈরী করতে হবে,

রিজার্ভ স্টেট-এর মধ্যে থেকে কালেক্ট করতে হবে। কেন্দ্রীয় অর্থভাণ্ডারের উপর নিভর করে আমরা দেখলাম গতানুগতিক পথে কেন্দ্রের কাছ থেকে টাকা আনা এবং বাজেটের টাকার অঙ্কের চেয়ে কম টাকা খরচ করাই হোত তখনকার কাজ। অপদার্থতা, অক্ষমতার জন্যই এটা হচ্ছিল। সেই অপদার্থতা, অক্ষমতার অভিযোগ এই সরকারের বিরুদ্ধে দেওয়া যায় না।

[4-30—4-40 p.m.]

সেই যোগ্যতা এবং দক্ষতাকে মোবিলাইজ করে আমরা টাকা তুলে আনতে পেরেছি বক্তৃতার ফুলঝুরি দিয়ে নয়। দিল্লীতে ডাকোটা বিমানে করে গিয়ে, এয়ার ইণ্ডিয়ার বিমানে করে গিয়ে ধর্ণা দিয়ে নয়, যুক্তি দিয়ে তর্ক দিয়ে নিজেদের ক্ষমতাকে রেখে ষষ্ঠ অর্থ কমিশনের টাকা আমরা বাড়াতে পেরেছি এটা সহজ সরল সত্য। এই সত্যকে মেনে নিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারকে মনে করিয়ে দিচ্ছি যেসমস্ত জায়গায় টাকাকড়ি খরচ করা হচ্ছে বা খরচ করা হবে সেই সমস্ত জায়গা-গুলিতে পারফরম্যান্স অডিটের পশ্চিমবঙ্গে বিশেষ প্রয়োজন আছে। কারণ, রাস্তাঘাট খাল বিল-এর উন্নয়নের কাজে কত টাকা অপচয় হচ্ছে, কত টাকা খরচ হচ্ছে, যথার্থভাবে খরচ হচ্ছে কিনা সেটা দেখার জন্য সায়েন্টিফিক অডিট সিস্টেম পশ্চিমবঙ্গে প্রবর্তন করার আশু প্রয়োজন আছে। আজকে সি, এম, ডি এ'র রাস্তাঘাটের খরচ, জলের খরচ, যা কিছু তৈরি হচ্ছে নির্মান হচ্ছে সমস্ত ব্যাপারে জানার জন্য ১৯৭২ সাল থেকে বিধানসভায় আমি পারফরম্যান্স অডিট সিসটেমের দাবি করে এসেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেই দাবি আবার তুলে ধরছি। আজকে পশ্চিমবাংলার মেহনতী মানুষের লড়াই চলছে, সঙ্গে সঙ্গে ইদানিং ইতিহাসের একটা ঘোরপ্যাঁচে টেকনোক্র্যাট যাঁরা আছেন তাঁরা কয়েক বছর ধরে ক্ষমতা চাচ্ছেন, এখন তাঁরা বলছেন ব্যুরোক্র্যাট হবেন, সেক্রেটারী হবেন ইঞ্জিনিয়ার। এই যে দাবি এসেছে আজকে এটা টেকনোক্র্যাট এবং ব্যুরোক্র্যাটদের লড়াই নয়, মুভার ফাংসানিয়ারিজদের মধ্যে বিরোধ নয়, মূল বিরোধ হল আমরা পশ্চিম-বঙ্গের মানুষ ভারতবর্ষের মানুষ কেরিয়ারিস্ট হয়ে পড়েছি, এই মূল দিকটিতে লক্ষ্য রাখতে হবে। আজকে এই উপযোজন বিলকে সমর্থন করতে গিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা মনে করি পশ্চিমবঙ্গে এই দুর্ভাগ্যের বিরুদ্ধে দুর্যোগ দারিদ্রের বিরুদ্ধে লড়াই বক্তৃতার মঞ্চ থেকে হয় না, তারজন্য মাঠে ঘাটে সংগঠন গড়ে তুলতে হবে। গুজরাটের পথ পশ্চিমবঙ্গের পথ নয়, পশ্চিমবঙ্গ গুজরাটকে ভবিষ্যতে শিক্ষা দিতে পারবে, পশ্চিমবঙ্গ যা ভেবেছে ভারতবর্ষ তাই ভাবছে।

**Shri Shish Mohammad :**

মাননীয় স্পীকার, স্যার, পশ্চিমবঙ্গের একদিকে খুন জখম পুলিশী গুলি, লাঠি চার্জ রক্তে লালে লাল আর অন্য দিকে ঘরে ঘরে হাহাকার, অনাহারে অর্ধাহারে মৃত্যু, আর এক দিকে ভবিষ্যত গোছানর পালা, তারই মাঝখানে দাঁড়িয়ে এই এ্যাপ্রোপ্রিয়েসান বিলের আলোচনায় অংশ গ্রহণ করতে হয়েছে। আজকে পশ্চিমবঙ্গে কেন খুন, রক্তে লালে লাল, গুলি চালানর কথা উল্লেখ করলাম—আপনি জানেন ১৯৬৭, ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকার কয়েক দিনের জন্য প্রতিষ্ঠিত হয়েছিল, সেই যুক্তফ্রন্ট সরকারের সময়ে হয়ত মানুষ খানিকটা স্বাধীনতা পেয়েছিল, জোতদারদের বিরুদ্ধে আইন করে সেই আইন প্রয়োগের ক্ষেত্রে যখন অসুবিধা সৃষ্টি হয়েছিল তখন সাধারণ মানুষ মাঠে ময়দানে নেমে তাদের অধিকারকে কায়েম করতে চেয়েছিল, সেই ক্ষেত্রে হয়ত ২।১টা যে খুন হয়নি একথা বলছি না, হয়েছিল। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন ১৯৭২ সালে এই ফ্যাসিবাদী সরকার প্রতিষ্ঠিত হয়েছে, এই সরকার প্রতিষ্ঠিত হবার পর পশ্চিমবঙ্গে শান্তি কি বজায় আছে, আইন শৃঙ্খলা কি বজায় আছে, আইন কানুনের বালাই বলে কি কিছু আছে?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেকথা আমি আপনার মাধ্যমে বারে বারে প্রশ্ন করতে চাই। আপনি শুনেছেন সেদিন আমার বন্ধু তিমিরবাবু বলেছিলেন চণ্ডী মিত্রের স্ত্রীর সিঁথির সিঁদুর কে কেড়ে নিয়েছে, সেটা কি যুক্তফ্রন্টের সময় হয়েছিল? আমি জিজ্ঞাসা করছি সেদিন

বর্ধমানের নন্দকে কে হত্যা করেছিল, এটা কি যুক্তফ্রন্টের সরকারের সময় হয়েছিল? সেদিন রায়গঞ্জে মোহিত মজুমদার যে হত্যা হল সেটা কি যুক্তফ্রন্ট সময় হয়েছিল? কে কাকে হত্যা করেছে আমি সেকথা বলতে চাইনা। (শ্রীরমেন দত্তঃ হত্যা হয়নি।) রমেনবাবু গতবার বিধানসভায় সোচ্চারভাবে বলেছিলেন শঙ্কর চক্রবর্তীকে ডি আই আর—এ এ্যারেস্ট করা হোক। আমি রায়গঞ্জে গিয়ে দেখলাম তাঁর বাড়ীতে দুটি পুলিশ পাহারা দিচ্ছে। এটু খুব লজ্জার কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আপনি দেখুন পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা কোথায় গেছে। যুক্তফ্রন্টের সময় তদানিন্তন মুখ্যমন্ত্রী অজয়বাবু এস্‌প্ল্যানেডে অনশন করেছিলেন এবং বলে ছিলেন এটা বর্বরের রাজত্ব, এটা অসভ্য সরকার। আজকে আমি আপনার মাধ্যমে প্রশ্ন করছি এটা কি জঙ্গলের রাজত্ব নয়? এটা কি বর্বর বা পিশাচের রাজত্ব নয়? আজকে আমি একথা জিজ্ঞাসা করতে পারি কি, আজকে এই যে খুন, জখম হচ্ছে, এই যে পুলিশের দমন, জুলুম চলছে এটা কি অজয়বাবুদের বিজয় অভিযান? আজকে আমি অজয়বাবুকে জিজ্ঞাসা করি পশ্চিমবাংলায় এই যে খুন, জখম হচ্ছে পশ্চিমবাংলায়, এই যে তাণ্ডবলীলা চলছে এটা কি শান্তি শৃঙ্খলা রক্ষার লক্ষণ? পশ্চিমবাংলায় আজকে একথা সকলেই স্বীকার করছে, স্বীকার করতে বাধ্য হচ্ছে যে, পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলা নেই, এখানে একটা বর্বরের রাজত্ব সৃষ্টি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বক্তৃতা দেবার অধিকার সকলের আছে, সভা সমিতি করবার অধিকার সকলের আছে, ট্রেড ইউনিয়ন করবার অধিকার সকলের আছে। ভারতীয় সংবিধানে যে ক্ষমতা দেওয়া হয়েছে তাতে আপনি জানেন আর্টিকেল ১৯(১) আছে যে

All citizen shall have the right to assemble peaceably and without arms, to form associations or unions and to freedom of speech and empressions.

[4-40—4-50 p.m.]

আপনি জানেন সেটারও কণ্ঠরোধ করা হচ্ছে। মধ্যশিক্ষা পর্ষদের কর্মচারীরা তাদের আমলাদের দুর্নীতি দমন করবার জন্য দাবী জানিয়েছিলেন, সেখানে তহবিল তছরূপ হয়েছিল তারজন্য তারা দাবী জানিয়ে ছিল, এরজন্য মধ্যশিক্ষা পর্ষদ ক্লোজার ঘোষনা করে দিয়ে সেই সমস্ত কর্মচারীদের এ্যারেণ্ট করা হল, তাদের কারাগারে বন্দী করা হল। প্রেসিডেন্সি ম্যাজিষ্ট্রেট তিনি ব্যাপারটা বুঝলেন, তিনি আইন জানেন, সংবিধান মানেন, তাদের খালাস দিলেন তারা কোর্ট থেকে বেরিয়ে এল। কিন্তু কোর্টের বাহিরে তাদের আবার আটক করা হল। স্যার, তাই বলছি এরা সংবিধানের উপর শপথ গ্রহণ করে এসেছিল কিন্তু এরা সংবিধান মানেন না, তারা সংবিধানকে উপেক্ষা করেন। তাই আমরা দেখছি সভা সমিতির উপর এরা লাঠি চার্জ করেন। হরশঙ্করবাবুর প্রশ্নের উত্তরে ফজলে হক সাহেব বলেছেন যে উপাচার্যের ঘরের সামনে তাকে গুলি করা হয়েছে। স্যার, আমি জিজ্ঞাসা করি এটা কি সভ্য সরকারের লক্ষণ? মুর্শিদাবাদ জেলায় বাসুদেবপুরে এবাদত হোসেনের গুলিতে অর্জ্জুন সরকার লুটিয়ে পড়লো, মহেশতলায় কি ঘটনা ঘটলো—এটা স্যার, কি সন্ত্রাসের রাজত্ব নয়, এটা কি পুলিশের রাজত্ব নয়? স্যার, আপনি জানেন যে সংসদীয় গনতন্ত্র—পাশ্চাত্য দেশে সংসদীয় গণতন্ত্রে বিনা বিচারে—যেটা সভ্যদেশ বলে আমর বলে থাকি—যেমন আমেরিকা ফ্রান্স ইত্যাদি সেই সংসদীয় গণতন্ত্রে বিধান অনুসারে সেখানে কাউকে বিনা বিচারে আটক করে রাখে না। তাদের আত্মপক্ষ সমর্থন করার জন্য অধিকার দেওয়া থাকে, কোর্টে তাদের বিচার হয়। আর পশ্চিমবঙ্গের হাজার হাজার যুবক শিক্ষিত যুবকদের কারা প্রাচীরে অন্ধকারে বিনা বিচারে দিনের নর দিন আটকে রাখা হয়েছে। বন্দীদের অন্যায়ভাবে বিনা বিচারে মিসায় আটক করে রাখা হয়েছে। তাদেরকে রাজনৈতিক বন্দীর মর্য্যাদা দেওয়া হয় না, তাদের উপর নিষ্পেশন, তাদের উপর অত্যাচার করা হচ্ছে। আবার কখন কখনও পাগলা ঘন্টা বাজিয়ে দিয়ে চক্রান্ত করে তাদেরকে জেলের ভিতরে হত্যা করা হচ্ছে। আমি জিজ্ঞাসা করি এটা কি সংসদীয় গণতন্ত্রের স্মুষ্টু লক্ষণ? স্যার, ফ্রান্সে ষোলোস সালে যখন বিশৃঙ্খলা এসেছিল এখন এখানে সেই রকম অবস্থা উপস্থিত হয়েছে, তখন ফ্রান্সে ডাইরেকটার জেনারেল বলে এক নুতন শাষন ব্যবস্থা প্রবর্তন করা হয়েছিল এবং রেভোলিউশানারি ট্রাইবিউন্যাল বলে এক বিচারালয় স্থাপন করা হয়েছিল।

কতকগুলি অনুগ্রহভাজন গদিতে ব্যক্তি চিরকাল বসে থাকতে চায়। এদের মতো লোকগুলিকে রিভোলিউশনারি ট্রাইবুনালের কাছে সাজা দেওয়া হত এবং গিলোটিনের মারাণাস্ত্র দিয়ে হত্যা করা হত। ম্যাডাম দি রোলান্ড স্বাধীনতার জন্য সংগ্রাম করেছিলেন, ম্যাডাম দি রোলান্ডকে যখন গিলোটিনের মারণাস্ত্রে নিয়ে যাচ্ছে তখন তিনি বলেছিলেন ওহো, লিবার্টি, হোয়াট এ্যাট্রোসিটিজ আর বিং কমিটেড ইন দাই নেম, হে স্বাধীনতার মর্মর মূর্তি তোমার নামে কি ধ্বংস কার্য্য। এই সরকার দাবী করেন তাঁরা শান্তি আনবেন, বেকার সমস্যার সমাধান করবেন, খেতে দেবেন পরতে দেবেন, এই কথা বলেই একদিন লোককে বলেছিলেন আমাদের ভোট দাও আমাদের হাত শক্ত কর। এঁরা বলে থাকেন জনসাধারণ নাকি নির্বিচারে এদের ভোট দিয়েছিল। আজকে সেইজন্যই তাঁরা জনসাধারণকে গিলোটিনের মারাণাস্ত্র দিয়ে মারার ব্যবস্থা করেছে, যারা ভোট দিয়েছিল বলে বলছেন, তাদের পুলিশ দিয়ে পেটাই করছে এমন কি ষড়যন্ত্র করে রাতের অন্ধকারে চাকু দিয়ে মারা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাই হোক্ আমি আর এই পয়েন্টে যাব না।

পশ্চিমবঙ্গের খাদ্য পরিস্থিতির কথা আপনার মাধ্যমে কিছু বলতে চাই। পশ্চিমবঙ্গের খাদ্য ব্যবস্থা আজকে ভেঙে পড়েছে, কেন ভেঙে পড়ল? এঁরা বলেছিলেন সবুজব বিপ্লব হয়েছে, ১১ কোটি টাকা খরচ করে পশ্চিমবঙ্গে কৃষি বিপ্লব ঘটিয়ে দেবেন।

(নয়েজ)

স্যার, এই যে ঘেউ করে একটা শব্দ হল, এটা কিসের? কোন জন্তু জানোয়ার এই হাউসের মধ্যে ঢুকে রয়েছে নাকি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁরা কৃষি বিপ্লবের কথা বলে কোন্ বিপ্লব ঘটালেন? আজ পশ্চিমবঙ্গে এঁরা লেভি আদায় করতে পারলেন না। আগে এঁরা বলেছিলেন যে পশ্চিমবাংলায় প্রচুর ধান হয়েছে। কিন্তু এঁরা প্রকিওরমেন্ট করতে পারলেনা না। কেন পারলেন না? আজ সুনীতিবাবুর জেলা বীরভূমে পশ্চিমবঙ্গে মধ্যে প্রচুর খাদ্য হয়। কিন্তু সেখানকার জমিদার গোষ্ঠী, জোতদার গোষ্ঠীকে হাত করবার জন্য—কারণ তাঁদের হাতে ভোট, আরও প্রকিওরমেন্ট করলেন না, সেই পলিসি নিলেন না। বিভিন্ন এম,এল,এ-রা বলেছিলেন যে, যে ডিস্ট্রিক্ট-এর মিনিস্টার তিনি সেই সেই জেলায় প্রকিওরমেন্ট করতে পারবেন না এবং সেই পলিসিই এডপ্ট হয়েছিল। তারপরেই দেখা গেল প্রফুল্লদা—শতদার কাছে গিয়ে হাজির হলেন এবং বলেন যে, এই যদি করেন তো আমাদের ভবিষ্যত নষ্ট হবে। প্রফুল্লবাবুও তো কম বড় ঘরের ছেলে নন, বিরাট জোতদার, বিরাট শিল্পপতি এবং বিত্তমান ব্যক্তি তিনি, গলায় সোনার মালা পরেন, গ্রামের মেয়েরা যে গয়না পরতে পায় না, এখানকার পুরুষমন্ত্রীরা তা গলায় পরেন, যাই হোক্, প্রফুল্লদার কোন অসুবিধা নাই, তিনি বললেন যে যার যার ডিস্ট্রিক্টে, সেই মন্ত্রীই আদায় করবেন।

[4-50—5-00 p.m.]

তার মানে সেই জোতদার গোষ্ঠীকে বাঁচাবার পথটা তিধি তৈরী করে দিলেন। এঁর করলেন কি? প্রফুল্লদার কমুণ্ডলীর জল দিয়ে প্রফুল্লদার পূজা করলেন। যাই হোক আজকে পশ্চিমবঙ্গে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের দাম ক্রমান্বয়ে হুহু করে বেড়ে যাচ্ছে। আজ পশ্চিমবাংলার পল্লী অঞ্চলে র‍্যাশন ২ শত করে চাল ২ শত গম এবং পার মিল গম এবং চাল মিলিয়ে ২৮'১৩ গ্রাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ওঁদের জিজ্ঞাসা করতে চাই যে এই ২৮ গ্রাম খাদ্যে একটা মানুষ কি বাঁচে। গ্রামাঞ্চলে কর্ম সংস্থানের কোন কিছু নেই, গ্রামাঞ্চলে কোন ইনডাস্ট্রি গড়ে উঠে নাই, গ্রামাঞ্চলে একমাত্র কৃষিকার্য হয় তাহলে ঠিক প্রকিওরমেন্ট যখন হয়নি, লেভি আদায় যখন হয়নি তাহলে তর্কের খাতিরে আমাদের মেনে নিতে হবে যে পশ্চিমবঙ্গে ধান কিম্বা চাল হয়নি। যদি না হয়ে থাকে, এঁরা যদি তাই বলে থাকেন তাহলে পশ্চিমবঙ্গের পল্লী অঞ্চলে চাল ও গম দেওয়া হচ্ছে না কেন এবং এঁরা কিরকমভাবে হোলসেলার এবং গোডাউন এজেন্টদের সাহায্য করেন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দু'একটা কথা শুনুন। আমি দেখেছি অরংগবাদ বাজারে হোলসেলার আছে, র‍্যাশনের জিনিসপত্র যায়, র‍্যাশনের ওয়াগন যায়, তখন স্টেশন

মাষ্টার এবং এজেন্ট করেন কি, কিছু গম এবং চাল চুরি করেন, চুরি করে ষ্টেশন মাষ্টার লিখেদেন সর্টেজ এবং আমি দেখেছি, আমার বাস্তব অভিজ্ঞতা আছে, সর্টেজ কোথায়ও ওয়াগন কেটে দিয়েছে কিন্তু দেখতে পাচ্ছি কি, গভর্ণমেন্টকে যেমন সেই সর্টেজ দেখিয়ে দিলেন আর তেমনি গভর্ণমেন্ট সেই টাকাটা মঞ্জুর করে দিয়ে ঐ ষ্টেশন মাষ্টারের পকেট ভারী করলেন আর ঐ এজেন্টের পকেট ভারী করলেন। করবেন না? যদি আপনারা বলতে চান যে একথা মিথ্যা আপনাদের কাছে আমি ইনফর্মেশন দেবো, গোপন লোক দেবেন আমি ধরিয়ে দেবো। আমি চ্যালেঞ্জ করছি আমি যদি ধরিয়ে দিতে না পারি তাহলে আমি এম,এল,এ শিপ থেকে পদত্যাগ করবো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এঁরা ভরতুকী দেন চোরকে। এঁদের দুগ্ধ সরবরাহ কেন্দ্রে, কালি কারখানা, এঁদের পাবলিক আনডার টেকিংস-এ মাঝে মাঝে বলেন যে লোকসান হয়ে যাচ্ছে, লস যাচ্ছে, আর আমাদের মন্ত্রী মহাশয়রা রোটান্ডা হলে বসে সিদ্ধান্ত গ্রহণ করেন যে লোকটিকে মারলেত হবে না একে কিছু ভরতুকী দাও। কাজেই সবই আপনাদের ভরতুকী। আপনাদেরকে একথা বলি যে ওদের ভরতুকী দেবার পরিবর্তে গ্রামাঞ্চলের গরীব মানুষ যারা দুটি র‍্যাশন চাচ্ছে, খাবার চাচ্ছে, যারা গ্রাম ছেড়ে হাওড়া ষ্টেশন বা ফুটপথে পড়ে আছে, ড্রেনের ভিতর থেকে ময়লা ভাত তুলে খাচ্ছে, তাদের পেটে একটু ভরতুকী দেন। তা দেবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থা কি হয়েছে, শিক্ষকদের অবস্থা কি হয়েছে। একটি মাস যাচ্ছে শিক্ষকদের বেতনের কোন কথা নেই।

(রেড লাইট)

স্যার, টাইমটা এক্সটেন্ড করে দিন।

**Mr. Deputy Speaker :** Mr. Shish Mohammad, please take your seat. In this appropriation Bill, there is no provision for extending the time.

**Shri Shish Mohammad :**

তাই উনি তো খুব বলে দিলেন--পশ্চিমবঙ্গের ভবিষ্যৎ তাঁরা উজ্জ্বল করে বসে থাকবেন। আমি এ সম্বন্ধে জিজ্ঞাসা করি--পশ্চিমবঙ্গের শিক্ষকদের মাসিক বেতন তিনি প্রত্যেক মাসের পয়লা তারিখে দিতে পারবেন কি?

(এ ভয়েস ঃ দেওয়ার ব্যবস্থা হবে।)

দেওয়ার ব্যবস্থা করবেন! পশ্চিমবঙ্গের শিক্ষক সম্প্রদায় তো আর অন্য কারো মত লড়াই করতে পারে না, খুন করতে পারে না, জখম করতে পারে না। তাই সেটা হয় না। তাই আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো--পশ্চিমবঙ্গের শিক্ষক সম্প্রদায়ের প্রতি আপনি একটু লক্ষ্য রাখবেন। তাঁরা কিন্তু আপনাদের ঐ গদীতে নিয়ে বসিয়েছেন।

এই কথা কয়টী বলে আমি এই এ্যাপ্রোপ্রিয়েসন বিলের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**Shri Biswanath Mukherjee :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী সন্তোষ ঘোষ মহাশয় আজ এই যে উপযোজন বিল এ্যাপ্রোপ্রিয়েশান বিল আমাদের সামনে এনে হাজির করেছেন, সংসদীয় গণতন্ত্রের এটা একটা মূলকথা। এই বিল নিয়ে সংসদীয় গণতন্ত্রে একটা লড়াই হয়েছিল। সেখানে প্রশ্ন উঠে--আয় এবং ব্যয়ের সম্বন্ধে চূড়ান্ত কথা বলবার মালিক কে? রাজা, মন্ত্রীরা, না, পার্লামেন্ট? আমাদের আইনসভার এই যে বিশেষ অধিকার যে আয় ও ব্যয়ের সম্বন্ধে চূড়ান্ত সিদ্ধান্ত নেবার মালিক এরা। এর সঙ্গে আইন প্রনয়ণ ইত্যাদি

সব আছে। তবে সংসদীয় গণতন্ত্রের এই অধিকার এবং অন্যান্য যা কিছু অধিকার কতদিন থাকবে? এই প্রশ্নটা আজকে দেশে উঠেছে। সংসদীয় গণতন্ত্র সম্বন্ধে ব্যাপকভাবে মানুষের আস্থা নষ্ট হয়ে যাচ্ছে এবং তার সুযোগ গ্রহণ করে আমাদের দেশে একদল লোক, আমাদের ভাষায় দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল লোক যেমন—জনসংঘ, আনন্দমার্গ ব্যাপক প্রচার করেছেন যে এদিয়ে কিছু হবে না এবং নানাকথা লোকের মধ্যে উঠেছে। এমন কি সামরিক শাসনের কথাও উঠেছে। এই যে সংসদীয় গণতন্ত্র সম্বন্ধে মানুষের আস্থা ব্যাপকভাবে ছড়াচ্ছে। এটা কী করে রোধ করা যায়? সংসদীয় গণতন্ত্রের উপর মানুষের আস্থা আবার কী করে ফিরিয়ে আনা যায় এবং দেশে অরাজকতার বদলে সংঘবদ্ধ প্রচেষ্টার ভেতর দিয়ে প্রগতির দিকে আমূল পরিবর্তন বা বৈপ্লবিক পরিবর্তন কী করে আনা যায়—সমস্ত গণতন্ত্রকামী—প্রগতিকামী মানুষের ভাববার কথা। আত্মসন্তুষ্ট হয়ে বসে থাকার দিন ফুরিয়ে গেছে। আপনি বলতে পারেন পশ্চিমবঙ্গকে গুজরাট হতে দেব না। অবশ্য গুজরাটের সঙ্গে পশ্চিমবঙ্গের মৌলিক পার্থক্য আছে। গুজরাটে স্বতঃস্ফূর্ত আন্দোলন হয়েছিল; সংঘবদ্ধ রাজনৈতিক শক্তি সেখানে আন্দোলন করেনি, নেতৃত্ব দেয়নি। এবং জনসাধারণের অসন্তোষ সামরিকভাবে আশু লক্ষ্যের দিক থেকে সার্থক হলেও মূল লক্ষ্যের দিক থেকে সার্থক হয়নি। তারা চেয়েছিল জিনিষপত্রের দাম কমুক, তারা চেয়েছিল দুর্নীতি বন্ধ হোক্। অর্থাৎ তারা সাধারণ মানুষের কতকগুলো অসন্তোষের মূল কারণ দূর করতে চেয়েছিল। একথা ঠিক গভর্ণমেন্টকে তারা পদত্যাগ করতে বাধ্য করেছে। একথা ঠিক তারা আইন সভাকে ভেঙ্গে দিতে বাধ্য করেছে। তবুও তারা তাদের মূল লক্ষ্যে পৌছাতে পারেনি। গুজরাটে স্বতঃস্ফূর্ত একটা আন্দোলন ও বিক্ষোভ হয়েছিল। বিহারে কী হলো? সেখানে যারা প্রধান তারা গুজরাটের কথা তুলে বিহারের জনসংঘ, আনন্দমার্গ প্রভৃতি রাজনৈতিক দল বিক্ষোভের দিনে সংগঠিতভাবে আগে থেকে পরিকল্পনা করে লোকজন নিয়ে এসে তারা আগুন ধরিয়ে দিল এবং একটা হিংসার তাণ্ডবলীলা চালালো।

[5-00—5-10 p.m.]

এবং একটা হিংসার সৃষ্টি করেছেন। কথাটা হচ্ছে হিংসা, কথাটা হচ্ছে অরাজকতা না বৈপ্লবিক পরিবর্তন। বিহারে যে জিনিষটা হয়েছে সেটা কোন বৈপ্লবিক পরিবর্তনের লক্ষণে হয়নি, এ অরাজকতার সৃষ্টি লক্ষণে হয়েছে। আমরা কখনও বিশ্বাস করি না যে অরাজকতায় কিছু হয়। আমরা জানি যে অরাজকতার ভিতর দিয়ে প্রতিক্রিয়াশীল শক্তি সংঘবদ্ধ হয় এবং ক্ষমতায় আসবার চেষ্টা করে। সেইজন্য আমরা চাই বৈপ্লবিক পরিবর্তন। যা ঐক্যবদ্ধ সংঘবদ্ধতার ভিতর দিয়ে হয়। কিন্তু প্রশ্ন যেটা উঠেছে আত্মসন্তুষ্টি নিয়ে বসে থাকার দিন নেই। যে ধরনের বিক্ষোভ হয় সেই বিক্ষোভের মূল কারণ দূর করবার জন্য সমস্ত গণতান্ত্রিক এবং প্রগতিশীল শক্তিকে সংঘবদ্ধ করতে হবে। তা নাহলে অরাজকতা এবং তার ভিতর দিয়ে প্রতিক্রিয়াশীল শক্তির বিপ্লব অনিবার্য্য। এটা আপনার আমার ইচ্ছার উপর নির্ভর করবে না, আইনসভার উপর নির্ভর করবে না, কারোর উপরেই নির্ভর করবে না, যদি না আমরা মূল কারণ দূর করতে পারি। স্যার, এই কথা আমরা সকলেই জানি। আমার আগে প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন তিনি জিনিষপত্রের মূল্যবৃদ্ধি সম্পর্কে অনেক কথা বলেছেন। এই কারণে মানুষের মনে বিক্ষোভ জমেছে। ব্যাপক বেকার দিনের পর দিন বেড়েছে, ব্যাপক দুর্নীতি নির্লজ্জ হয়ে উঠেছে, নানান জায়গায় জনসাধারণ যে সংঘবদ্ধ হচ্ছে তার উপর দমননীতি চলেছে। কিন্তু সবচেয়ে বড় বিক্ষোভের কারণ মূল্যবৃদ্ধি। এখন একটা জিনিষ তলিয়ে ভেবে দেখা দরকার। বর্তমান আইনসভার অধিবেশন হয়ে গেল, বাজেট অধিবেশন হয়ে গেল। আজ তার শেষপর্ব। এ্যাপ্রোপ্রিয়েসান বিল আমাদের সামনে এসেছে, আজকে আমাদের ভেবে দেখা দরকার যে এই মূল্যবৃদ্ধি রোধ করা হবে কি করে? এ হোল কেন এবং রোধ করা হবে কি করে? আজ আপনাদের এইসব ভাবতে বলি। মূল্যবৃদ্ধি কন্ট্রোলেও হচ্ছে এবং ডি-কন্ট্রোলেও হচ্ছে, মূল্যবৃদ্ধি ফ্রি-ট্রেডেও হচ্ছে আবার রেসট্রিকট্রেডেও হচ্ছে। এর কারণ কি? আমরা সাধারণভাবে বলে থাকি যে জিনিষপত্রের অভাব হলেই মূল্যবৃদ্ধি হয়। ভারতের বিশিষ্ট অর্থনীতিবিদ যাঁরা কমিউনিষ্ট নন যাঁরা অনেকেই কংগ্রেসের সমর্থক

তাঁরাও এই কথা বলছেন যে এটা ঠিক নয়। আসলে যদি কোন জিনিষের উৎপাদন কম হয় তাহলে লোকে কম ব্যবহার করবে এমন ব্যবস্থা করা যায়। কিন্তু এরূপ বন্টনহীন হলে সেটা কি হবে? সুষম বন্টনের কথা সকলেই বলছেন। আজকে যদি সুষম বন্টন ব্যবস্থা না করা যায় তাহলে গরীব উন্নয়নশীল দেশে আমরা এই সমস্ত কিছুতেই সামাল দিতে পারবো না। আমাদের দেশের শ্রেষ্ঠ অর্থনীতিবিদরা এই কথা বলেছেন। তবে তার সঙ্গে নানান জন কি করে ইনফ্লেসান ঠেকানো যায় সে সম্বন্ধেও দুর্নীতির কথা বলেছেন। কিন্তু সকলেই এই কথা বলেছেন যে সুষম বন্টন করতে হবে। কিন্তু আমরা কি দেখি? কখনও খানিকটা কন্ট্রোল হচ্ছে আবার দেখছি যে ডি-কন্ট্রোল করা হচ্ছে, ছেড়ে দেওয়া হচ্ছে। বলা হলো যে আমরা গমের পাইকারী ব্যবসা নেবো। এখন তা ফেল করলো এখন আবার বলা হচ্ছে গমের স্বাধীন ব্যবসা এবং আমরা খবরের কাগজে দেখেছি যে আমাদের মুখ্যমন্ত্রী দিল্লীতে গিয়ে ওকালতি করেছেন যে স্বাধীন ব্যবসা ছেড়ে দাও। এখন পাইকারী ব্যবসা হতে পারে না। সেখানে বলা হয়েছে তোমরা কিছুটা আমাদের লেভি দিও অর্থাৎ তোমরা যা কিনবে তার কিছুটা লেভি দিও এবং তোমরা বিক্রয় করো। আমরা এই জিনিষ দেখেছি। এইভাবে কি সমস্যার সমাধানের পথ বার করেছিলেন যে ছেড়ে দাও। ভয়ঙ্কর অভাব কি করা যায়। শুধু খাদ্যশস্যেরই অভাব নয়, খাদ্যশস্য মূলকথা, তার সঙ্গে সমস্ত জিনিষ যা আমরা ব্যবহার করি আবার এমন কি নিত্য প্রয়োজনীয় জিনিষও নয় কারখানার মেটিরিয়ালস তারও অভাব। ইনডাস্ট্রির যে পার্টস, ট্রান্সপোর্টের যে পার্টস এ্যাকসেসরিজ তার অভাব। সাধারণ মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিষও বাজারের সমস্ত জিনিষের এই ধরনের মুনাফা চুরি হচ্ছে। এর কোন পরিবর্তনের লক্ষণ দেখা নেই।

প্রতিটি জিনিষ, সাধারণ মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিষ সেইসঙ্গে বাজারের সমস্ত জিনিষ যে ধরনের মুনাফাখোরী হচ্ছে এর কোন স্বাভাবিক অর্থনৈতিক ব্যাখ্যা নেই। এক-মাত্র এই যে আমরা সেটা হতে দিচ্ছি। সমাধানের একটাই রাস্তা, সে রাস্তায় না গিয়ে বারে বারে এদিক ওদিক করছি। কোন সমাধান হবে না। দু'বছর পরে আরও অবস্থা খারাপ হয়ে যাবে। সেই রাস্তা হল প্রথম যে নিত্যপ্রয়োজনীয় জিনিষ এবং তারপর অন্যান্য দরকারী জিনিষ তার বন্টন গভর্ণমেন্টের হাতে নিতে হবে। কি করে গভর্ণমেন্ট নেবে, গভর্ণমেন্ট বলছে আমাদের শাসনযন্ত্র দুর্নীতিগ্রস্ত, ঘুষখোর, দুর্নীতি হবে, অব্যবস্থা হবে, অযোগ্যতা হবে, তার ভিতর দিয়ে আবার দর বাড়বে, যাচ্ছেতাই হবে, কি করবো। সুতরাং একটা ভিসিয়াস সার্কেলের মধ্যে গভর্ণমেন্ট এসে পড়েছে, পাপচক্রের মধ্যে এসে পড়েছে। বেরিয়ে যাওয়ার একটা রাস্তাই আছে এবং ইতিহাসে তার বহু উদাহরণ। সেখানে আমূল পরিবর্তনের প্রশ্ন। এই মুনাফাখোরীর মাথার উপর যারা বসে আছে, আর্থিক ক্ষমতা তাদের হাত থেকে কেড়ে নাও, আর শাসনযন্ত্রে প্রকৃত গণতান্ত্রিক পরিবর্তন কর যাতে সাধারণ মানুষ যারা দৈনন্দিন ব্যাপারে স্বার্থান্বিত সেই সাধারণ মানুষের হাতে ক্ষমতা আছে, গভর্ণমেন্টের সঙ্গে সহযোগিতা করে উৎসাহিত হয়, উদ্যোগী হয় এবং তারা গভর্ণমেন্টের সঙ্গে সহযোগিতা করে তদারক করে, এই দুর্নীতি দমন করে, মুনাফাখোরী দমন করে। সেইটা হচ্ছে একটা বৈপ্লবিক পরিবর্তন গণতান্ত্রিক দিকে। কিন্তু আপনি বলবেন ল এ্যান্ড অর্ডার। কি ল এ্যান্ড অর্ডার? আপনার ল' তো মানছে নাতো এবং অর্ডারের জায়গাতে ডিসঅর্ডার আসছে, কিন্তু যদি বলা যায় এই অর্থনীতির আমূল পরিবর্তন আনুন, এই শাসনযন্ত্রে আমূল পরিবর্তন আনুন, গণতন্ত্রের দিক থেকে তাহলে ল এ্যান্ড অর্ডারের প্রশ্ন এসে যায়। আসলে আপনারা যারা এই মুনাফাখোরীর মাথা তাদের হাত থেকে ক্ষমতা কেড়ে নিতে চান না এবং শাসনযন্ত্রে দুর্নীতির যেটা মূল কারণ সেই ব্রিটিশ কলোনিয়াল সিসটেম আজ পর্য্যন্ত যা চলে আসছে সেখানে জনসাধারণকে সংঘবদ্ধ করতে, তাদের উদ্বুদ্ধ করতে, তাদের ক্ষমতা দিতে আপনারা চান না। আপনারা ভয় পান এবং তারই জন্য এই অবস্থার সৃষ্টি হচ্ছে। আমাদের পশ্চিমবাংলাতে খাদ্য-শস্যের ব্যাপারে কি হচ্ছে? সকলেই জানেন সাড়ে তিন টাকা, চার টাকা চাল এবং এখনই যদি এই হয় তাহলে ভবিষ্যতে কি হবে? আমি আজকেই একজনের কাছে শুনছিলাম কলকাতা থেকে খুব বেশি দূরে নয় কেরোসিন তেল চার টাকা দরে বিক্রি হচ্ছে এবং সেই

দামে লোক খুসিমত পাচ্ছে। নুন যার দাম কমে গিয়েছিল, আবার এক টাকা পাঁচসিকে লাইন দিয়ে দাঁড়াও, নেই। লাইন দিয়ে দাঁড়ালেন, আজ এক টাকা, কাল পাঁচসিকে, আবার পরশু বেড়ে গিয়ে দেড় টাকা হবে। এই অরাজক অবস্থা প্রতিটি জিনিষের। সেদিন আমি গিয়েছিলাম একটা হাটে তমলুক মহকুমায়, আমাদের শ্রদ্ধেয় প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীঅজয় মুখার্জীর কনস্টিটুয়েন্সী। সেখানে শুনলাম সূতো এক সপ্তাহ আগে যে দরে পাইকাররা কিনে নিয়ে গিয়েছে তারা বলছেন এক সপ্তাহের মধ্যে অস্বাভাবিক বেশি দর দাবী করছে এবং সেই দর না দিলে সূতো দিচ্ছে না। তাঁতীরা কি করবেন? প্রতিটি জিনিষের একটা সম্পূর্ণ অরাজকতা। আমাদের দেশে ইনডাস্ট্রিয়াল ক্যাপিটাল শিল্প পুঁজি আর আমাদের দেশের কৃষি পুঁজি—এই ব্যবসা পুঁজির এ্যাড-জ্যাঙ্কট হয়ে কি ডেভেলাপমেন্ট হল। যেখানে মারকেনট্যাইল ক্যাপিটাল ব্যবসা পুঁজি সমস্ত বাজারকে এমনভাবে দখল করেছে যে ইনডাস্ট্রিয়ালিস্টরা প্রফিট করতে গেলে এদের সঙ্গে শেয়ারী আর জোতদাররা প্রফিট করতে গেলেও এদের সঙ্গে শেয়ারী। কৃষি বলুন আর শিল্প বলুন সেখানে অর্থনীতিতে উন্নয়ন এবং বিকাশের সুযোগ কতখানি খোলা থাকছে?

[5-10—5-20 p.m]

কিন্তু আমাদের পশ্চিমবঙ্গ সরকার? অবশ্য ভারত সরকারের সম্পর্কে আলোচনা এখানে অপ্রাসঙ্গিক যদিও সর্বভারতীয় ভিত্তিতে অর্থনৈতিক বৈপ্লবিক পরিবর্তন যদি না হয় তাহলে রাজ্যে রাজ্যে হওয়া মুস্কিল। কথায় বলে একচেটিয়া পুঁজির কেন্দ্রস্থল হোল এই পশ্চিম-বাংলা এবং মহারাষ্ট্র। আমরা দেখছি পশ্চিমবাংলায় তাদের আরও তোয়াজ করে জয়েন্ট সেক্টরের বৃদ্ধি হবার চেষ্টা হচ্ছে। স্টেট সেক্টরকে বাড়ানো হয় নি, স্টেট সেক্টরকে প্রফিটেবল করবার জন্য শ্রমিকদের মধ্যে উৎপাদন বৃদ্ধি করার জন্য সঙ্গত উত্তেজনা ও উদ্দীপনা সৃষ্টি করা হয়েছে কি? সেটা করা হয় নি। কৃষিতে সারের কথা বলি—এই সার বিক্রি ও বন্টন করার দায়িত্ব গভর্ণমেন্ট নিজে করবেন না কেন? আজকে অন্ধ্রে যেখানে মাত্র ১৫টি লোক বিরোধী পক্ষে--বোধ হয় ২৯১টি সিট। আমাদের পার্টির সদস্য সংখ্যা হচ্ছে ৮জন সি,পি,এম—একজন না দুজন তারপর ইনডিপেনডেন্ট আছেন--তারপর সব কংগ্রেসে চলে গেছে। সেই অন্ধ্রপ্রদেশে সারের বিরাট হাহাকার। গভর্ণমেন্টকে সকলে বলছে দায়িত্ব নেবার জন্য। এখন গভর্ণমেন্টের দায়িত্বে সেটা গৃহীত হয়েছে। সেই মেকানিজম সেই ডেমোক্র্যাটাইজ নাই এখানে। আমার আগে শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন মহাশয় বলে গেলেন যে চার টাকা কে,জি'র উপর ইউরিয়া বিক্রি হয়েছে। আমাদের মেদিনীপুর জেলায় আমি জানি বিহারের থেকে স্মাগল হয়ে আড়াই, তিন টাকা দরে উড়িষ্যা থেকে স্মাগল হয়ে ৩।৪ টাকা দরে ইউরিয়া বিক্রি হচ্ছে। এবং তারা এটা চালিয়ে যাচ্ছে। তারপর এগ্রিকালচারের বিভাগ—ল্যান্ড ইউটিলাইজেসন বলে একটা কথা রয়েছে। ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের মন্ত্রী ল্যান্ড ইউটিলাইজেসনের মন্ত্রীও বটে। এই ল্যান্ড ইউটি-লাইজেসনের জন্য কি খরচ ধরা আছে? আজ পর্যন্ত দেখলাম সেখানে মাত্র কিছু ল্যান্ড ইউটিলাইজ হয়েছে--ভূমি সংস্কার করেছেন ভূমিহীনদের জমি দিয়েছেন—কিন্তু তারা যাতে সেই ল্যান্ড ইউটিলাইজ করতে পারে তার জন্য তাদের কি সাহায্য করেছেন? সে ব্যবস্থা নাই। বাকী ব্যবস্থা মধ্যে দেখতে পেলাম সি,এ,ডি,পি বিল আসবে বলে বলা হয়েছে। কি শিল্পে কি কৃষিতে একটা ব্রেক থ্রু করবার কোন রাস্তা দেখতে পেলাম না। আপনাদেরই দেওয়া পরিসংখ্যান—তাতে দেখেছি ১৯৭২-৭৩ পার ক্যাপিটা ইনকাম সমস্ত দিক থেকে পশ্চিমবঙ্গের যে ফিগার তার থেকে দেখা যাবে কি শিল্পের দিক থেকে কি ভারতের রপ্তানির দিক থেকে যে পরিসংখ্যান দিয়েছেন যতটুকু বলেছেন সেই পরিপ্রেক্ষিতে আমার মূল বক্তব্য হচ্ছে কোনদিক থেকে একটা ব্রেক থ্রু ইঙ্গিত আছে কি? সে সম্বন্ধে আমাদের কোন পলিসিই নাই। তাহলে কি করে আমরা আত্মসন্তুষ্ট হয়ে বসে থাকতে পারি। আপনারা এখানে এসে হাত তুলে পাশ করিয়ে দিতে পারেন—দুটো বক্তৃতা দিতে পারেন। কিন্তু বাস্তবের সঙ্গে তার কতটুকু মিল আছে? বাস্তবে এগ্রিকালচ্যারাল ওয়ার্কারদের মনে কতটুকু আঁচড় কাটবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে যে বাজেট পাশ হবে তাতে খরচের তালিকা রয়েছে—কিন্তু খাদ্যশস্য সংগ্রহ, নিত্য প্রয়োজনীয় জিনিস সংগ্রহ

এবং তার বণ্টন সম্বন্ধে কি খরচ রয়েছে? কি নূতন ব্যবস্থা রয়েছে? বরং সব তুলে দেবার দিকে ব্যবস্থা। আমি বলবো সারা ভারতে নাই। আপনারা এটা করুন--উদ্বৃত্ত যেটা বিক্রি হচ্ছে সেই খাদ্যশস্য সংগ্রহ করবার জন্য আপনারা সংগঠন সেট-আপ করুন। কোন সংগঠন নাই। আমি বলবো তাতে ঐ গ্রামের ছোট কৃষককে জড়িয়ে নিন।

সেই সংগঠন করবার আপনাদের ক্ষমতা আছে? যদি বলেন, না আমরা গ্রামের ধনী লোকদের চটাতে পারব না, গ্রামের গরীব লোকদের জড়িয়ে নিতে পারব না, এই সুপার-সেসানের ক্ষমতা দিতে পারব না, এই সংগঠন তৈরী করতে পারব না, তাহলে কি করে আপনারা এই সমস্যার সমাধান করবেন? অন্য নিত্যপ্রয়োজনীয় জিনিসের গত ১০ বছরের একটা গড় ধরুন--পশ্চিমবাংলায় সুতো কিংবা ডাল কিম্বা তেল কিম্বা ডালডা কিম্বা অন্যান্য জিনিস যা আমাদের এখানে আমদানী হত তার একটা দর কষে একটা হার ঠিক হোক, সেই হারে জিনিস আমাদের গভর্ণমেন্ট সোজাসুজি সাপ্লায়ার মিলের কাছ থেকে কিনে আনুক বাঁধা দামে, অন্য জায়গা থেকে, বাজার থেকে গভর্ণমেন্ট কিনে আনুক বাঁধা দামে, ভারত সরকারের সঙ্গে সেই ব্যবস্থা হোক এবং নিয়ে এসে গভর্ণমেন্ট এখানে সরবরাহ করুক। অবশ্য এই কথা আমি মানি যে এটা সর্বভারতীয় প্রশ্ন এবং সর্বভারতীয় পরিবর্তন না হলে আমরা বিশেষ কিছু করতে পারব না। কিন্তু তবুও যে আমরা কিছুটা করছি, তার ইঙ্গিত কোথায়? তার ইঙ্গিত তো নেই। সমস্ত ফ্রি ট্রেডের দিকে চলে যাচ্ছেন, শুধু বলছেন কর্পোরেশন সেট-আপ করব কনজিউমার গুডস আনবার জন্য--আমাদের খাদ্য এবং অন্যান্য জিনিস নিয়ে কিভাবে চোখের সামনে মুনাফাখোরী হচ্ছে গভর্ণমেন্ট সেগুলিকে ঠিকমত ডিস্ট্রিবিউট করবার কি ব্যবস্থা করছেন, যে মাল আমদানী হবে সেই আমদানী জিনিস যাতে ন্যায্য দামে বিক্রি হয় তার কি ব্যবস্থা হচ্ছে? গত বছর সম্বন্ধে আপনাদের পরিসংখ্যানের ৪ পৃষ্ঠায় দেখছি যেখানে মাথাপিছু আয় ১৯৬৯-৭০ সালে ৩৩৯ টাকা ছিল, ১৯৭২-৭৩ সালে ৩৩৭'৫ টাকা হয়েছে। আপনাদের রিপোর্টের ৬ পৃষ্ঠায় দেখছি কালটিভেটেড এরিয়ার পারসেনটেজ যেখানে ৬৩'৩ ছিল এখন সেখানে ৬১'৮ হয়েছে। আপনাদের রিপোর্টে দেখছি ফার্টিলাইজার, সার ১ লক্ষ ৮৬ হাজার টন এসেছিল সেখানে এবার ৯৬ হাজার টন এসেছে, মুনাফাখোরদের কথা আমি বলছি না। আপনাদের রিপোর্টে দেখছি রেজিস্টার্ড কোম্পানী ১৯৭২ সালের তুলনায় ১৯৭৩ সালে অনেক রেজিস্টার্ড কোম্পানীর সংখ্যা কমে গেছে, ড্রপ করেছে। আপনাদের রিপোর্টে দেখছি ১৬ পৃষ্ঠায় মেজর ইনডাস্ট্রি ইন ওয়েস্ট বেঙ্গল যেখানে অল ইনডিয়া পারসেনটেজে ছিল তার বেশীর ভাগ ক্ষেত্রেই কমে গেছে, অল ইনডিয়া শেয়ার কমে গেছে। আপনাদের রিপোর্টে দেখছি ১৭ পৃষ্ঠায় এক্সপোর্টের পারসেনটেজ যেখানে ২৮'৮৯ ছিল সেটা কমে গিয়ে ২২'০৯ হয়েছে। আপনাদের রিপোর্টের ১৯ পৃষ্ঠায় দেখছি ইলেকট্রিসিটি সেটব্যাক হয়েছে। আপনাদের রিপোর্টে দেখছি ইনডাস্ট্রিয়াল রিলেসন ৪৫ লক্ষ ৩৬ হাজার দিন নষ্ট হবার জায়গায় ৬২ লক্ষ ৫৮ হাজার দিন নষ্ট হয়েছে। আপনাদের রিপোর্টে দেখছি এগ্রিকাল-চারাল ওয়ার্কার, গ্রামের কৃষি মজুরদের যে কনজিউমার প্রাইসেস সেই কনজিউমার প্রাইসেস যেখানে ১৯৬৯-৭০ সালে ১৯৫ ছিল আজ সেখানে ২৬৭ হয়েছে এবং আপনাদের রিপোর্টে দেখছি ইস্পাত এবং অন্যান্য কাঁচা মাল পশ্চিমবাংলার শিল্পের জন্য লাগে তাও ১৯৭২-৭৩ সালে তার যোগান কমে গেছে। তারপরে ১৯৭৩ সালের পুরো রিপোর্ট বেরুলে কি হবে আমি জানি না। এখন আমার কথা হল এই যেখানে পলিসির ব্যাপার আছে তাছাড়া খরচের ব্যাপার আছে সেখানে খরচ করতে গেলে আয়ের কথায় আসতে হয়। আপনারা দেখিয়েছেন আয় অনেক বেড়েছে। টাকার দাম যে কত কমে গেছে, ইনফ্লেসান কত বেড়ে গেছে, সেই রিলেসান কি হয়েছে, অবশ্য সেইভাবে হিসাব করে আপনারা দেখান নি। আমি একটি ছোট্ট কথা বলছি আয় বাড়ানোর দিক থেকে যে ব্যয় করছেন সেই ব্যয়ের উপর কি চেকআপ হচ্ছে--শুধু কি বাহিরে থেকে জিনিসের উপর আপনারা এন্ট্রি বসাচ্ছেন। বাহিরের জিনিস এলে তার উপর এনট্রি বসাচ্ছেন, সেখানে যে কতগুলি চেকপোস্ট রয়েছে, খালি শালিমার চেক পোস্টের ইনটারন্যাল অডিট রিপোর্টে দেখছি ৫নং বই-তে এত মিসিং, পাওয়া যাচ্ছে না।

[5·20—5-30 p.m.]

Under assessment of tax involving 88 thousand of rupees...irregular issue of transport passes, grant of exemptions leading to evasion of tax more than one lakh, delivery of goods against R/R which was not passed by any staff of Shalimar check-post, delivery of goods to parties against R/R not routed through entry tax office, irregularity in cash book, non-acceptance of security deposits holding cash, discrepancy between cash collection amount of C.P. and cash deposit with railway etc. etc.

আপনাদের নিজেদেরই ইনটারন্যাল রির্পোট। একটা চেক পোষ্টের যদি এই অডিট রির্পোট হয় তাহলে এতগুলি চেক পোষ্টে কি ঘটনা ঘটছে সেটা বুঝতেই পারছেন। তাছাড়া একটা ট্যাক্সের ব্যাপারে যদি এই হয় তাহলে অন্যান্য ট্যাক্সের ব্যাপারে কি ঘটছে সেটাও বুঝতে পারছেন। কাজেই আপনারা যে আত্মপ্রসাদ লাভ করছেন আমি বলব, সেটা ঠিক নয়। এরজন্য একটা মেশিনারী করা উচিত তাহলে আয় অনেক বাড়ানো যায়। তারপর খরচার ব্যাপারে তো আমাদের দেশে প্রবাদই হয়ে গিয়েছে, ক্রমশঃ বাড়ছে, ক্রমশঃ বাড়ছে, ক্রমশঃ বাড়ছে। ছেলেবেলায় ইংরাজ আমলে শুনতাম, পশ্চিমবাংলার কোন ইঞ্জিনিয়ারিং বিভাগে নাকি সবশুদ্ধ একটা ঘুষ বাধা ছিল ৫ পারসেন্ট। তলা থেকে উপর পর্যন্ত ঘুষ খেত কনট্রাকটরের কাছ থেকে। দেশ স্বাধীন হবার পর দেখছি অপব্যয় সাংঘাতিকভাবে বেড়ে যাচ্ছে। তাই আমি বিশেষ করে বলব, আপনারা এটা নজর করুন। যদি আপনারা নিজেরা ইনভলভও না হন তাহলে নজর করবেন আর যদি নিজেরা ইনভলভড হন তাহলে নজর করবেন না। ১৯৭২-৭৩ সালে যে খরচ হয়েছে বা গত দু বছরে যে খরচ হয়েছে তাতে এত লুঠ, অপব্যয়, এত চুরি, জোচ্চুরি সরকারী টাকা কখনও হয়নি। লুঠ ক্রমশঃ বাড়ছে এবং ১৯৭২-৭৩ সালে সাংঘাতিক ভাবে বেড়েছে। ঠিকাদারী ব্যবস্থা আর ঠিকাদারী ব্যবস্থা লোপ করার বিষয়ে বিশেষ আলোচনা করতে চাই না। হোল এ্যাড-মিনিস্ট্রেটিভ সিসটেম বদল করলে কি হতে পারে না পারে সে আলোচনাও করছি না, যদি সম্পূর্ণ বদল করা হয় তাহলে ভিন্ন জিনিষ হতে পারে কিন্তু যে সিসটেম আছে তার মধ্যে যা ঘটেছে সেটার কথাই বলছি। যেমন ধরুন যেখানে একটা ঠিকা ৩০ লক্ষ টাকার হওয়া উচিত সেটা হয়ে যাচ্ছে ৬০ লক্ষ টাকা, ১০ লক্ষ টাকার ঠিকা হয়ে যাচ্ছে ২০ লক্ষ টাকা, একেবারে দিনে দুপুরে লুঠ হচ্ছে। আবার ঠিকাদাররাও অনেক জায়গায় কমপ্লেন করছে যে ঠিকাদারদের কাছ থেকে কোটেশান না নিয়েই মোটা মোটা টাকার ঠিকা দিয়ে দেওয়া হচ্ছে, যা খুশী তাই করা হচ্ছে এবং লোকে বলছে লক্ষ লক্ষ এমন কি কোটি কোটি টাকার ভাগ নেওয়া হচ্ছে বিভিন্ন মহল থেকে এবং এই ভাবে নিয়ে টাকা লুটপাট করা হচ্ছে। এর কোন চেক নেই। গণতন্ত্রের কথা বাদ দিন, পাবলিককে ইনভলভ করার কথা বাদ দিন, আমাদের বিভিন্ন দলকে ইনভলভ করার কথা বাদ দিন আপনাদের গভর্ণমেন্টেরই যে সমস্ত ডিপার্টমেন্ট আছে এবং আপনাদের যে প্লানিং কমিটি আছে আপনারা কি সেই প্লানিং কমিটিকে ইনভলভ করেছেন, গভর্ণমেন্টের বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে মিলিয়ে জয়েন্ট কমিটি করেছেন যাতে খরচের উপর ঠিকমত চেক রাখতে পারা যায়? তাও আপনারা করছেন না। তারপর দেখুন এমপ্লয়মেন্টের ব্যাপারে কি হচ্ছে। এখনই একজন এসে বললে, আমি না খেতে পেয়ে মরে গেলাম, আমাকে একটা চাকরি দিন। আমি তাকে বললাম, চাকরি আমি তোমাকে কি করে দেব? চাকরিতো যথেষ্ট বাড়ছে না আর যেটুকু বাড়ছে তাও শাসকদল তাদের নিজেদের মনোমত লোকেদের দিচ্ছেন। এই যে সিসটেম একদিকে আনএমপ্লয়মেন্ট আর একদিকে এই রকম কোন নিয়মকানুন নেই খুশীমত দেওয়া। যাদের দিচ্ছে তারা কাজ করছে কি করছে না। তারা ভাবছে আমরাতো রাজার কাছ থেকে এসেছি সনদ নিয়ে আমাদের কাজ করবার কি দরকার আছে। অন্যরা ভাবছে গভর্ণমেন্ট তার খুশীমত দিচ্ছে আমাদের বাদ দিচ্ছে। কিন্তু আমি একটা বিশেষ দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে, গ্রামের অবস্থা, সমস্ত সদস্যই এখানে বলেছেন কিন্তু তার কি প্রতিকার হয়েছে? একদিকে মডিফায়েড রেশনিং তারপর বাজারের দাম হুহু করে বাড়ছে, চালেও বাড়ছে গমেও বাড়ছে। অন্যান্য জিনিষের কি অবস্থা? কেরোসিন তেল ইত্যাদিতেও সেই একই অবস্থা। আজকে

গ্রামের যারা গরীব মানুষ তাদের কাজ নেই। তাদের টেস্ট রিলিফ-এর কাজ দেওয়া, তাদের রিলিফ দেওয়া, তাদের গ্রুপ লোন দেওয়া—তারজন্য কি ব্যবস্থা করা হয়েছে? না ন্যাচারাল ক্যালামিটি, প্রাকৃতিক বিপর্য্যয়ের জন্য গভর্ণমেন্ট কিছু ব্যবস্থা করেছেন, রিলিফ-এর কি ব্যবস্থা করেছেন, ৫৭ লক্ষ টাকা। পশ্চিমবাংলার মত রাজ্যে টেস্ট রিলিফ-এর জন্য কি ব্যবস্থা করেছেন সমস্ত নিয়ে এক কোটি ৭০ লক্ষ টাকা। আর জেনারেল এ্যাডমিনিসট্রেশান বলে কাজ করেছেন, ট্রান্সপোর্ট ইত্যাদির জন্য ২ কোটি ২০ লক্ষ টাকা, স্পেসাল রিলিফ-এ ৯৩ লক্ষ টাকা, পাবলিক হেলথ, ওয়াটার সাপ্লাই, রিহ্যাবিলিটেসান আর এগ্রিকালচারাল লোন চাষীদের জন্য ৮৮ লক্ষ টাকা। এটার মানে কি? বলছেন এর এগেনেস্ট-এ ভারত সরকারের কাছ থেকে পাবো ১০ কোটি টাকা। কিন্তু এই সাবধান করে দিচ্ছি যে এখনই ব্যাপক ভাবে রিলিফ, টেস্ট রিলিফ এবং লোন গ্রামাঞ্চলে না দেন এই উচ্চমূল্যের বাজারে, সাধারণ মানুষ, গরীব মানুষ যেখানে বেকার হয়ে বসে আছে সেখানে একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি হবে এবং সেটা আপনারা সামলাতে পারবেন না। আমি পরিশেষে একথা আবার বলতে চাই যে খুচরো সমালোচনা—ডেভেলপমেন্ট কতটুকু হয়েছে, কতটুকু হয়নি আমি করলাম, খুচরো সমালোচনা—এক্সপেনডিচার সম্পর্কে করলাম, আয় সম্পর্কে করলাম কিন্তু মূল কথা আবার বলে আমি আমার কথা শেষ করি যে, অত্যন্ত গুরুতর অবস্থার মধ্যে আমরা বাস করছি। এই আইন সভা কেন, যে কোন আইন সভার ভিতরে কি হচ্ছে তা দিয়ে কোন কিছু মিমাংসা হবেনা। যদি না একটা মৌলিক পরিবর্তন না হয়, পলিসি-র দৃষ্টিভংগীতে একটা ষ্ট্র্যাটেজির মৌলিক পরিবর্তন না করা হয়। তবে একথা নিশ্চয়ই জানবেন সেই মৌলিক পরিবর্তন যদি গভর্ণমেন্ট নিজে থেকে না করেন সেই মৌলিক পরিবর্তন আইন সভার সদস্যরা বেশীরভাগ একমত হয়ে না করেন সেই মৌলিক পরিবর্তন আসবে গভর্ণমেন্ট-এর বাইরে, আইন সভার বাইরে জনতার মধ্যে থেকে এবং সেখানে স্থিতাবস্থা বজায় রাখতে চায় একদল তার লড়াই, অরাজকতার ভিতর দিয়ে দেশকে পিছিয়ে নিয়ে যাওয়া, বাকী সমস্ত দলমত নির্বিশেষে জনতা এবং সমস্ত প্রগতিশীল শক্তি চেষ্টা করবে প্রচন্ড ঐক্যবদ্ধ সংগ্রামের মধ্য দিয়ে; বৈপ্লবীক পথে এগিয়ে যাবার রাস্তা বার করার জন্য। সেই সংগ্রাম আমাদের দেশে বাড়ছে, বাড়বে এবং দিনে দিনে এত দ্রুতগতিতে তাতে কোন সন্দেহ নেই। যদি সেই চিহ্ন আপনারা না দেখতে চান ঘরের মধ্যে বসে যে আপনাদের কত ভোট আছে, আর আপনাদের গভর্ণমেন্ট-এর কত ক্ষমতা আছে, জনসাধারণের বিক্ষোভকে আমরা দমন করে দেব এটা যদি মনে করে থাকেন এবং এগিয়ে যাবার রাস্তা খুঁজে বার না করেন—আর মাথার উপরে যে একচেটিয়া পুঁজি উঠেছে আর নিচে গ্রামে আধা সামন্ততন্ত্র চারিপাশে মুনাফাখোর, মজুতদারী তারা জাল বিস্তার করে সমস্ত অর্থনীতিকে কবজা করছে তাকে যদি ভাংগতে না চান, তাকে যদি রক্ষা করেন, আরো বেশী সুযোগ-সুবিধা বাড়িয়ে দেন আর ২-৪টি কথা বলেন তাহলে নিশ্চয়ই জানবেন ভারতবর্ষের অগ্রগতির যে লড়াইয়ের যে ঘটনা সেই ঘটনা আর আইন সভার মধ্যে হবে না আইন সভার বাইরে হবে।

**Mr. Deputy Speaker :** Honourable members, I just want to remind you all that I cannot extend the time for discussion on this Appropriation Bill. Therefore, kindly confine your speech within the time allotted to each of you. I call upon Shri Kumar Dipti Sen gupta.

**Shri Kumar Dipti Sen Gupta :** Sir, can you not extend the time if the House permits?

**Mr. Deputy Speaker :** There is no such provision in the rules.

**Shri Kumar Dipti Sen Gupta :** Then what is our fate, Sir?

(A voice—Your fate is sealed)

Sir, may I know how many minutes I will get otherwise I will not make any speech.

**Mr. Deputy Speaker :** Five minutes' time has been allotted to you.

[5-30—5-40 p.m.]

**Shri Kumar Dipti Sen Gupta :**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আশাবাদী কর্মনিষ্ঠ শ্রদ্ধেয় প্রফুল্ল চন্দ্র সেন, তাঁকে দুর থেকে দেখেছি, শ্রদ্ধায় যাঁর কাছে মাথা অবনত করেছি, আজকে সেই মাননীয় প্রফুল্ল চন্দ্র সে এর কায়া নয়, যেন ছায়া দেখলাম। নৈরাশ্যভরা হতাশাগ্রস্ত একজন মানুষ। মাননী প্রফুল্ল চন্দ্র সেন আজকে আমেদাবাদ, গুজরাটের স্বপ্ন দেখছেন। কিংবা হয়তো ভ দেখাচ্ছেন, মাননীয় প্রফুল্ল চন্দ্র সেন মহাশয়, যিনি গান্ধীবাদী নেতা হিসাবে সর্বভারতে সর্বজন শ্রদ্ধেয়, তিনি আজকে আমাদের এই বলে সাবধান করেছেন, হয় নীল, নয় লাল নয় সবুজ একটা কিছু বিপ্লব আসবে। আজকের দিনে মাননীয় প্রফুল্ল বাবুর কাছে, যাঁ জীবন আদর্শ এবং ত্যাগে ভরা, তাঁর কাছে আজকে ডাক্তারবাবুরা যে আন্দোলনের নামে ধর্মঘটের নামে বিনা চিকিৎসায় মানুষ খুন করছে, তার কোন প্রতিবাদ পাইনি। আজকে গ্রামবাংলার মানুষরা যারা দাঁড়িয়ে দাঁড়িয়ে চোখের জল ফেলছে, গ্রামবাংলার হাজার হাজা বিঘা জমিতে এই টেকনোক্র্যাটদের জন্য জমিতে জল না পাবার জন্য দুঃখের সাগরে পরিণত হয়েছে, আজকে মাননীয় তদানিন্তন মুখ্যমন্ত্রী প্রফুল্ল চন্দ্র সেন এর কণ্ঠ তাদের জন্য নীরব বড় দুঃখের কথা, আজকে যারা বাবু বিপ্লব শুরু করেছে, গোলাম আহমেদের ৫০০ টাকা স্যুট পরে, টোকিও থেকে আনা ইম্পোর্টেড টাই ঝুলিয়ে, তিন ইঞ্চি সিগারেট মুখে ধরিয়ে যারা বলছে, এই লড়াই বাঁচার লড়াই, আজকে প্রফুল্লবাবু তাদের সমর্থন করতে বলেছেন কিন্তু প্রফুল্লবাবু আপনি কি দেখেছেন, বেকার যুবকদের ক্রন্দন, আপনি কি দেখেছেন অনাথা মহিলার আকুল ক্রন্দন এবং আবেদন, আপনি কি শুনেছেন ছেলেদের না খেতে পাওয়া করুণ ক্রন্দন, কৈ আপনিতো আজকে তাদের জন্য কোন কথা বললেন না কিছুদিন আগে এখানে এম, এল, এ-দের ২৫০ টাকার জায়গায় ৪৫০ টাকা মাইনে বাড়লো বিভিন্ন জায়গা থেকে আমাদের জ্ঞান দেওয়া হ'ল এবং বলা হ'ল যে ও'হে বাপু তোমরা একটু ত্যাগ স্বীকার ক'র। অবশ্য যারা জ্ঞান দিলেন, তারা কিন্তু সর্বপ্রথম মাইনেটা নেবেন আর, এস, পি, ওয়াক আউট করেছিলেন, তারা কিন্তু সর্বপ্রথম লুকিয়ে লুকিয়ে মাইনে নিতে যাবেন আমরা জানি। তাদের চরিত্র আমাদের জানা আছে। কিন্তু কৈ, আজকে যখন টেকনোক্র্যাটদের সভা হচ্ছে, আপনারাতো এই জ্ঞানটুকু সেখানে গিয়ে দিতে পারছেন না, যে মহাশয়রা, আপনারা পশ্চিমবাংলার মানুষের দিকে তাকিয়ে, সাড়ে ১৪ কোটি টাকা ইমিডিয়েট দিতে হবে, আপনাদের মর্য্যাদার লড়াই-এ, সেই আন্দোলন ত্যাগ করে যে উপদেশ এম, এল, এ,-দের দিয়েছিলেন, কৈ সেটা তো আপনারা করতে পারছেন না? গ্রামবাংলাতে একটা কথা আছে, বামপন্থী সম্বন্ধে, 'এক চোংমে দো আওয়াজ, বামপন্থীকা ঐ হি রেওয়াজ'। আজকের দিনে আমরা দেখছি যে উপদেশ আমাদের দেওয়া হ'ল সেই উপদেশ যদি টেকনোক্র্যাটদের দেওয়া হ'ত, আমরা বলতাম যে তারা দেশের কল্যাণ করছেন, ওরা দেশের উন্নতির জন্য সর্বতোভাবে চেষ্টা করছেন। আজকের দিনে যদি বলা হয়, যে আমেদাবাদ কেন হবে না, আমি বলবো যে আমেদাবাদ হবার কোন কারণ নেই। মাননীয় সিদ্ধার্থ রায়ের যে সরকার—যে সরকার প্রফুল্ল বাবুর টাইমে বিদ্যুত করেছিল ১৯৭২ সাল পর্য্যন্ত ৩ হাজার ৫৫৪টি গ্রামে এবং ১৯৭২-৭৪ সালে মাননীয় বর্কত গনি খাঁন মহাশয় এই দুই বছরে ৬ হাজার ৭২৩টি গ্রামে। প্রফুল্ল বাবুর টাইমে প্রাথমিক বিদ্যালয় ছিল ৮৮৮টি, আজকে প্রাথমিক বিদ্যালয় হয়েছে ১৭২৮টি। আজকে তপশীল জাতির জন্য আমরা খরচ করছি ২২৪·৭৮, আর ও'র টাইমে খরচ হ'ত ৫৮·১৭। যে মুনাফাখোর একচেটিয়া পুঁজিবাদের বিরুদ্ধে মাননীয় বিশ্বনাথ বাবু বক্তৃতা দিয়ে গেলেন, তিনি জেনে রাখুন, আমরা ১,৫৮০ জনকে গ্রেপ্তার করেছি। যেখানে প্রফুল্ল বাবুর আমলে ৪৬ মিলিয়ন টন খাদ্য উৎপাদন হ'ত, আমরা উৎপাদন করছি ১০৯ মিলিয়ন টন। আজকে আমাদের আড়াই গুণ খাদ্য বেশী উৎপাদন হচ্ছে। এবং কটন ২০০ থেকে ৩০ পার্সেন্ট বেশী উৎপাদন হচ্ছে। আমরা উন্নয়নমূলক কাজের মধ্যে দিয়ে আপনাদের জবাব দেবো যাতে পশ্চিমবঙ্গ আমেদাবাদ বা গুজরাট হবার কোন দিন কোন শঙ্কা বা আশংকা বা কোন হেতু যেন না থাকে। আজকে মাঝে মাঝে আর, এস, পি, থেকে শুনি যে টেকনোক্র্যাটদের এই দাবী সম্পর্কে যেমন আজকে প্রফুল্ল বাবুর মুখ থেকে শুনলাম। তিনি

এক যুগ মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি কিন্তু টেকনোক্র্যাটদের যে মর্য্যাদা, যে বেতনের কথা বলেছেন, তিনি কিন্তু তাঁর হাতে দিয়ে যাননি। আজ যেই তিনি বিরোধী পক্ষে বসেছেন, অমনি তিনি এই দাবী উত্থাপন করছেন। বিগত এ্যাসেম্বলির একটা এ্যাসেম্বলি প্রসিডিংস থেকে দেখতে পাচ্ছি, তখন ডাঃ জয়নাল আবেদিন এবং ডাঃ ফজলে হক, একটা প্রশ্ন করেছিলেন, আর, এস, পি, মন্ত্রী ননী ভট্টাচার্য্য মহাশয়কে যে ১৩টি জায়গায় মেডিকেল কলেজ এবং হসপিটালে স্ট্রাইক হয়েছে এবং আপনি তাদের সঙ্গে কোন আলোচনা করবেন কি না। তার উত্তরে ননী ভট্টাচার্য্য বলল আই রিফিউজ টু নেগোসিয়েট উইথ দেম, আজ সেই রিফিউজ থেকে বলা হচ্ছে তোমরা ওদের সঙ্গে বসে মিটমাট করে দাও। আজকে যে অর্থনৈতিক আন্দোলন করা হচ্ছে তাতে মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি মাওসেতুং-এর আদর্শে বিশ্বাস করি না করি জানিনা এবং তা বলতে পারছি না, তবে এটা বুঝি এখানকার রাজনৈতিক দলগুলি পশ্চিমবঙ্গ নিয়ে যে খেলা খেলছে তাতে সেদিন আর বেশী দূরে নেই যেদিন এদের দেখিয়ে দিতে হবে সাংস্কৃতিক বিপ্লব ঘটিয়ে।

( লাল আলো জ্বলিল )

**Shri Gautam Chakrabartty :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উপযোজন যে বিল এসেছে, সেটাকে আমি পরিপূর্ণ সমর্থন করি। সমর্থন করে তার সাথে কিছু আলোচনা করতে চাই। অস্বীকার করবার নেই বর্তমান সরকার আইন শৃঙ্খলার বিশেষ উন্নতি ঘটিয়েছে। সব থেকে বড় কথা বর্তমান সরকারের আমলেই একমাত্র দেখতে পেয়েছি যে হিন্দু মুসলমানের মধ্যে সাম্প্রদায়িক দাঙ্গা হয়নি। এর আগে যতগুলি সরকার এসেছে প্রত্যেকের আমলে সাম্প্রদায়িক দাঙ্গা একবার না একবার হয়েছে, কিন্তু অত্যন্ত আনন্দের কথা এই সরকারের আমলে একবারও সাম্প্রদায়িক হাঙ্গামা হয়নি। তার সাথে বলতে চাই বিরাট বেকার সমস্যার মধ্যেও বহু বেকারকে চাকুরী দেওয়া হয়েছে। যদিও সেই সমস্যার আমরা এখনো মোকাবিলা করার মত সত্যিকারের পথ পাইনি। অধিক সেচ আমরা কৃষি জমিতে করেছি। তাছাড়া ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী ফ্রি হসপিটাল বেড আমরা তৈরী করতে পেরেছি। তাছাড়া আমরা এই পশ্চিমবাংলার বুকে ১৯৬৭ সালের পর শিল্পের মাঝখানে যে বিরাট একটা আনরেস্ট দেখা দিয়েছিল সেটার আমরা মোকাবিলা করে মোটামুটি শান্তি ফিরিয়ে আনতে পেরেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তবুও এই বিলকে সমর্থন করতে গিয়ে কতগুলি প্রশ্ন, কতগুলি জিজ্ঞাসা আমার মনের মাঝখানে থেকে গিয়েছে। সেই প্রশ্নগুলি, সেই জিজ্ঞাসাগুলির প্রতি আপনার মাধ্যমে বর্তমান সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। অত্যন্ত লজ্জার সাথে বলতে হচ্ছে যে, যে দেশের শতকরা ৭০ জন মানুষ নিরক্ষর, যে দেশে ২৮ লক্ষের উপর বেকার সেই দেশের যে ব্যয় বরাদ্দ এখানে ধরা হচ্ছে, ১০৬ কোটি টাকা এবং ১৫০ কোটি টাকা বিভিন্ন ক্ষেত্রে, আমার মনে হয় তা অপর্যাপ্ত। কি কারণে মনে করি, না, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে দেশে শিল্পের উন্নতি হয় সে দেশে বেকার সমস্যার সৃষ্টি হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে দেশের মানুষ প্রকৃত শিক্ষা পায়না, যে দেশের মানুষ অশিক্ষিত থাকে সে দেশের কোন দিন উন্নতি হতে পারে না। তার সাথে আর একটা কথা বলতে চাই যে, শিল্পের সম্পর্কে আমার একটা প্রশ্ন যে শিল্পে যে বিনিয়োগ হচ্ছে সেই টাকাগুলি পশ্চিমবঙ্গের মাটিতে থাকছে, না পশ্চিমবঙ্গের বাইরে চলে যাচ্ছে? আমি কোন প্রাদেশিকতা করতে চাই না, কিন্তু যে কোটি কোটি টাকা আমরা ব্যয় বরাদ্দের মাধ্যমে অনুমোদন করছি সেই কোটি কোটি টাকা, স্টিলের টাকা, পশ্চিমবাংলার বাইরে চলে যাচ্ছে, স্টোনচিপসের টাকা পশ্চিমবাংলার বাইরে চলে যাচ্ছে, সিমেন্টের টাকা পশ্চিমবাংলার বাইরে চলে যাচ্ছে, সুতরাং সত্যিকারের টাকা পশ্চিমবাংলার মাটিতে থাকছে কিনা এই প্রশ্ন আমাদের মনের ভেতর থেকে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্পের কথা বলতে গিয়ে আর একটা কথা বলতে চাই, গত বছর বাজেটে আমরা যে টাকা অনুমোদন করেছিলাম সেই টাকা গৃহীত শিল্পের ক্ষেত্রে ব্যয় হয়েছে কিনা আমি আপনার মাধ্যমে বর্তমান সরকারের কাছে এই প্রশ্ন রাখতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ এবং বিদ্যুতের বিষয়ে আমরা অনেক বড় বড় কথা বলেছি এবং বলছি, ১০ হাজার গ্রামে ইলেকট্রিফিকেশন করে দেব, কিন্তু আমার বলতে লজ্জা নেই যে এই সরকারের আমলে আমরা যারা বলতে পারছি যে হাজার হাজার গ্রামে ইলেকট্রি-ফিকেশন করেছি সেটা একমাত্র ধাপ্পা ছাড়া আর কিছু নয়। গ্রামের মাঝখান দিয়ে মাইলের পর মাইল ইলেকট্রিকের তার চলে গিয়েছে, সেখানে ধোপার কাপড় মেলা ছাড়া অন্য কিছু হয় না। তাই আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সরকারের কাছে জিজ্ঞাসা করতে চাই ধাপ্পা দিয়ে আর কতদিন পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্তির পথে নিয়ে যাবেন?

[5 40—5-50 p.m]

আমি বাজেটে কোনরকম বক্তব্য রাখতে পারিনি বলে ৫টা মিনিট সময় আমি ভিক্ষা চাচ্ছি। আমরা বলেছিলাম কনট্রাক্ট এই প্রথার এ্যাবোলিউশন চাই। বিশ্বনাথবাবু বলে গেলেন বহু জায়গায় কনট্রাকটররা কিভাবে টাকা শোষণ করেছে। ফরাক্কা, গঙ্গার পাড়ে গিয়ে যদি কেউ দেখে তাহলে দেখবেন সেখানে বহু টাকা খরচ করে যে স্পার তৈরী হয়েছিল সেগুলি বর্তমানে আর আছে কিনা এনকোয়ারি করা দরকার। অর্থাৎ আমি বলতে চাই টাকাগুলি সত্যিকারের কাজে লাগাতে পারি কিনা সেটা আমাদের দেখা দরকার। আমরা আমাদের প্রগ্রেসিভ, ডেমোক্রেটিক, জনপ্রিয় সরকার বলি। কিন্তু দেখতে পাচ্ছি ১৯৭৩ সালে পুলিশের খাতে যে ব্যয় বরাদ্দ অনুমোদন করেছিলাম, ১৯৭৪-৭৫ সালে তারচেয়ে বেশী হয়েছে। আজ আপনারা কি চিন্তা করছেন পুলিশ দিয়ে পশ্চিমবাংলার মানুষকে শাসন করবেন? আমি বলব তাহলে ভুল হবে। পুলিশ দিয়ে পশ্চিমবাংলার মানুষকে যদি শাসন করা যেত তাহলে পশ্চিমবঙ্গের বুকে দুটো যুক্তফ্রন্ট সরকার গঠিত হোত না। আমরা পাবলিক মিটিং-এ জনপ্রিয় সরকার বলচি, কিন্তু আমি বলব, পুলিশ দিয়ে জনসাধারণের আন্দোলনকে ভ্রান্ত পথে চালিত করা যায় না। আজ টেকনোক্রাটস, বুরোক্রাটস সম্বন্ধে অনেক কথা অনেকে বলেছেন। কেউ বলেছেন অন্যায় হয়েছে, কেউ বলেছেন অবিলম্বে ধর্মঘট প্রত্যাহার করতে হবে। আমি বর্তমান সরকারের কাছ থেকে একটা কথা জানতে চাই বর্তমান সরকার একথা ঘোষণা করবেন কিনা যে হোয়েদার

Technocrat burcaucrat movement is legal or illegal,

অর্থাৎ ঘোষণা করুন যে টেকনোক্রাট-রা ভুল করছে, টেকনোক্রাটদের ধর্মঘট ইললিগ্যাল। এই ধর্মঘট ইললিগ্যাল হলে তাদের বিরুদ্ধে ডি,আই,আর, মিসা কি প্রয়োগ করবেন সেটা সরকার ঠিক করবেন। আজকে জনসাধারণের কাছে তাঁরা অনেক বড় বড় কথা বলেন। কিন্তু টেকনোক্রাট, ব্যুরোক্রাট-দের বিষয় কিছু হল না। তাই আপনার মাধ্যমে বর্তমান সরকারের কাছে আবেদন করছি আপনাদের ঘোষণা করতে হবে বর্তমান টেকনোক্রাট, ব্যুরোক্রাটদের যে আন্দোলন সেই আন্দোলন লিগ্যাল না ইললিগ্যাল। জেনারেল এ্যাডমিনিস্ট্রেশান-এর ক্ষেত্রে কোটি কোটি টাকা ব্যয় বরাদ্দ হচ্ছে। কিন্তু দিনের পর দিন লাল ফিতার যে সমস্ত ফাইল পড়ে থাকে সেই ফাইলগুলি যাতে না পড়ে থাকে তারজন্য কি পন্থা অবলম্বন করা হয়েছে সে সম্বন্ধে কি হবে? আমরা আইন সভায় বড় বড় কথা বলি। প্রগতির কথা বলি, জনসাধারণকে অগ্রগতির দিকে নিয়ে যাবার কথা বলি। কিন্তু কার্য্যক্ষেত্রে সরকারী নীতি নির্ধারণের ক্ষেত্রে তার কোন সুস্পষ্ট ইঙ্গিত নেই। তাই যে সমস্ত কথা মনে হয়েছে, যে সমস্ত ক্ষোভ আমার মনে জমা হয়ে আছে তার কিছু কিছু বক্তব্য এখানে রাখলাম। এই কথা বলে এই বিলকে সমর্থন করলাম।

**Shri Abdul Bari Biswas:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী কর্তৃক উৎথাপিত এ্যাপ্রোপ্রিয়েশান বিলকে আমি সমর্থন করি। এই এ্যাপ্রোপ্রিয়েশান বিলের মারফৎ খরচ করার অধিকার তো নিশ্চয়ই দিতে হবে কিন্তু সেই অধিকার দিয়ে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব এই ব্যয় যেন সব সময় উৎপাদনমুখী হয়, খরচের প্রয়োগ যেন সঠিক পথে নির্ণিত হয় এবং খরচ যথাযথ হচ্ছে কিনা সেটা যেন দেখা হয় এবং দুর্নীতি যাতে সম্পূর্ণ রোধ হয় সেটাও

যেন দেখা হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় সম্বন্ধে কোন কথা বলতে চাই না, কিন্তু অত্যন্ত দুঃখ লাগল যখন দেখলাম তিনি এ্যাপ্রোপ্রিয়েশান বিলের উপর বক্তৃতা করতে উঠে অর্থনৈতিক অবস্থার উপর বক্তব্য না রেখে রাজনৈতিক দৃষ্টি কোণ থেকে কতকগুলি অবৈজ্ঞানিক বক্তব্য বলে গেলেন। আমার মনে হয় তার বেশীর ভাগ কথা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। স্যার, আজকে রোগীদের জামিন রেখে অন্য কোন কথা বলা চলে না, এখানে রাজনীতি চলে না। উনি বলেছেন আজকে সারের দাম বেড়েছে। কংগ্রেস কখনও অস্বীকার করেনা যে দাম বাড়েনি। কিন্তু সারের দামের পাশাপাশি সারের চাহিদা যে বেড়েছে, তাঁর সময়ে পশ্চিমবঙ্গের মানুষ কত সার ব্যবহার করত আর আজ কত ব্যবহার করতে অভ্যস্ত হয়েছে সেটা বলে গেলেন না। শাশ মহম্মদ সাহেব রাজ্যের আইন শৃঙ্খলার কথা বলেছেন। কিন্তু ওদের যুক্ত ফ্রন্টের সময়ে পাথরপ্রতিমা থানার মধুসূদনপুর গ্রামে যে ৬টি মার্ডার করা হয়েছিল তদানীন্তন এস,ইউ,সি-র এম,এল,এ, রবীন মণ্ডলের নেতৃত্বে, এথোয়ার হেড মাস্টারকে যেরকম জঘন্যভাবে হত্যা করা হয়েছিল, সাঁই বাড়ীর হত্যা কান্ড এবং সবশেষে আমাদের মন্ত্রী আবদুস সাত্তার সাহেবকে যুক্ত ফ্রন্টের আমলে আদালতের সামনে জঘন্যভাবে প্রহার করা, এই ইতিহাস কংগ্রেসের আমলে হয় নি। আজকে যে বিরোধী দলের এম,এল,এ-রা নিজেদের নিরাপত্তা বজায় রেখে বিধানসভায় এসে বক্তৃতা দিতে পারছেন এই নিরাপত্তা কিন্তু সেদিন সেই যুক্ত ফ্রন্টের আমলে ছিল না। সেদিন এম,এল,এ-দের গায়ে কাদা থুতু দেওয়া হয়েছিল, তাদের বিভিন্ন-ভাবে অপদস্থ করা হয়েছিল। আজকে দুর্নীতি রোধ করার কথা উঠেছে। আজকে যদি অর্থের অপচয় বন্ধ করতে না পারি তাহলে যে কাজ দ্রুতগতিতে এগিয়ে নিয়ে যেতে চাই সেই কাজ তত দ্রুতগতিতে এগিয়ে নিয়ে যেতে পারব না। আমাদের পরিবহণ ব্যবস্থার উন্নতি করার জন্য যে টাকা ব্যয় করি তা হচ্ছে ১ মাইল রাস্তার জন্য ২ লক্ষ টাকা ব্যয় করতে হয়। আগে ২ লক্ষ টাকায় যে ১ মাইল রাস্তা করা হয়েছে সেই সংস্কার-যুক্ত রাস্তা কেন আজকে অসংস্কার-এ পরিণত হয়েছে? সেজন্য বলি উৎপাদনমুখী ব্যয় করতে হবে। আজকে আমরা দেখছি কলকাতা এবং তার পার্শ্ববর্তী অঞ্চলে যে টাকা উন্নয়নমূলক কাজে বিনিয়োগ করা হচ্ছে তার থেকে আমরা রিটার্ন পাচ্ছি না। কিন্তু তাই বলে কি উন্নয়নের কাজ করতে হবে না? নিশ্চয়ই করতে হবে। আজকে জল নিষ্কাশনের জন্য পয়ঃপ্রনালী করতে, পায়খানা নিষ্কাশনের জন্য আমরা ৮৩ টাকা ব্যয় করছি, গ্রামবাংলায় ৭৫ ভাগ লোক বাস করে, সেই ৭৫ ভাগ লোকের শ্রমকে ১শো ভাগ লোকে খায়, সেই ৭৫ ভাগ লোকের উন্নয়নে অর্থ বিনিয়োগ করার কথা মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে বলব। আর একটা কথা বলব আজকে সোসাল ওয়েলফেয়ার বোর্ডে আমি হিসাব করে দেখছিলাম বছরে ৩৮ লক্ষ টাকা ব্যয় করা হয়। এই বোর্ডের কি কাজ কোথায় খরচ করা হয় জানি না। একটা অঞ্চলে আমি শুনলাম সেখানে চৌকিদার এবং আয়া রেখে খরচ করা হয়। আমাদের মুর্শিদাবাদ জেলায় ফরাক্কাতে একটা নওদাতে একটা আছে। স্যার, চৌকিদার তো পঞ্চায়েত থেকে নিয়োগ করা হয় এবং প্রসূতিরা আজকাল হাসপাতালে যেতে অভ্যস্ত। সুতরাং এইরকম অসার খরচ তুলে দিতে হবে, তুলে দিয়ে এই ৩৮ লক্ষ টাকা জনস্বার্থে বিনিয়োগ করতে হবে।

5-50—6-00 p.m.]

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি এই প্রসঙ্গে দু-একটা কথা বলতে চাই। আজকে মানুষের কাছে খাদ্য সরবরাহ করা অত্যাবশ্যক হয়ে গেছে। আজকে সবচেয়ে বড় কথা হচ্ছে আমরা দ্রব্যমূল্য নিয়ন্ত্রণ করতে পারছি না। আমাদের অর্থমন্ত্রী মহাশয় বলেছেন শুধু মাগ্গীভাতা এবং মাইনে বৃদ্ধি করলে সমাজতন্ত্র আসেনা এবং আগামীদিনেও আসবে না। আমাদের এই যে মূল্যবৃদ্ধি হয়েছে তাকে নিয়ন্ত্রণ করতে হলে কর্ম-বিনিয়োগ করা দরকার। মাগ্গীভাতা বাড়িয়ে গুটিকতক লোককে সন্তুষ্ট করা যাবে, কিন্তু সমগ্র জনসাধারণের কল্যাণ করা যাবে না। আমাদের অর্থ এমনভাবে বিনিয়োগ করতে হবে যাতে আমরা দ্রব্যমূল্য নিয়ন্ত্রণ করতে পারি এবং সমাজ থেকে দুর্নীতির মূলোৎপাটন করতে পারি। এই জিনিস যদি আমরা না করতে পারি তাহলে এই যে খরচের টাকা আমরা দিচ্ছি সেটা

আমলাদের পকেটে চলে যাবে, রাইটার্স বিল্ডিংস্-এর লাল ফিতার বন্ধনে চলে যাবে আমরা দেখেছি একটা ফাইল হয়ত ৭ দিনের মধ্যে চলে যাবার কথা, কিন্তু সেটা ৭ মাসেও যায় না এবং জনপ্রতিনিধিদের মর্যাদা রক্ষিত হয় না। আমার অনেক কথা বলবার ছিল কিন্তু সময় অভাবে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করতে বাধ্য হচ্ছি। বক্তব্য শেষ করবার আগে অর্থমন্ত্রীর কাছে একটি অনুরোধ রাখছি আমাদের অর্থনৈতিক কাঠামো সম্বন্ধে আপনি নূতনভাবে চিন্তা করুন, ভালভাবে চিন্তা করুন, সামাজিক উৎকর্ষ সাধন করুন এবং অর্থ বিনিয়োগ যাতে উৎপাদনমুখী হয় সেদিকে লক্ষ্য রাখুন।

জয়হিন্দ। বন্দেমাতরম্।।

**Shri Asamanja De :**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের অর্থমন্ত্রী মহাশয় এ্যাপ্রোপ্রিয়েসন বিল যেটা উৎথাপন করেছেন তাকে আমি সমর্থন করছি হাউসের সদস্য হিসেবে। এই সমর্থন জানাতে গিয়ে আজকে নিশ্চিতভাবে একথা স্বীকার করতে হয় যে, এই অল্প সময়ের মধ্যে ক্ষেতখামারে, কলকারখানায় নূতন একটা উৎসাহ, উদ্দীপনা, অনুপ্রেরণা সৃষ্টি করেছে এবং অশান্তি ও বিশৃঙ্খলার অবসান ঘটিয়ে একটা স্বাভাবিক অবস্থা আনা হয়েছে। এই বিল আলোচনা প্রসঙ্গে আমি অর্থমন্ত্রীকে বলব যে, যে কোন সমাজতান্ত্রিক কাঠামোতে বা যে কোন অর্থনৈতিক কাঠামোতে অর্থের বিনিয়োগ প্রখ্যাত অর্থনীতিবিদদের মতানুসারে দুটি খাতে হয়। এই দুটি খাতের একটি হচ্ছে ইউস্ বেনিফিট সেক্টর এবং আর একটি হচ্ছে ওনারশিপ বেনিফিট সেক্টর। যেহেতু পশ্চিমবাংলার অর্থনীতি সমাজতান্ত্রিক অভিমুখী সেইজন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি আপনি লক্ষ্য করুন এই ইউস্ বেনিফিট সেক্টরের ব্যয় বরাদ্দ আমাদের ক্রমশই বেড়ে যাচ্ছে। আজকে স্বাভাবিক অবস্থার পুনরাবৃত্তি ঘটেছে একথা ঠিক, কিন্তু তবুও দেখছি দারিদ্র্য, বেকারী অক্টোপাশের মত আমাদের দেশের অর্থনৈতিক কাঠামোকে আঁকড়ে ধরেছে এবং তার সঙ্গে অগ্নিতে ঘৃতাহুতির মত পড়েছে এই টেকনোক্রাট ধর্মঘট। আজকে আমরা জানি এই টেকনোক্রাটদের ধর্মঘটের ব্যাপারে সরকার আলটিমেটাম দিয়েছেন কিন্তু এটাও লক্ষ্য করছি যে, সরকার কোন রকম প্রশাসনিক কঠিন ব্যবস্থা গ্রহণ করছেন না। তাহলে আমরা কি এটাই মনে করবো যে, এ্যাডমিনিস্ট্রেটিভ মেসিনারি পশ্চিমবাংলায় দুর্বল হয়ে গেছে? আমরা কি তাহলে এটাই মনে করব যে, পশ্চিমবাংলায় এ্যাডমিনিস্ট্রেটিভ মেসিন্যারিতে জঙ্গলের রাজত্ব সৃষ্টি হয়েছে? তা যদি হয় তাহলে এই ব্যয় বরাদ্দ অনুমোদন এবং মঞ্জুর করবার কোন স্বার্থকতা নেই। এই টেকনোক্রাটদের ধর্মঘটের ব্যাপারে অনেক চীৎকার করা হচ্ছে এবং খবরের কাগজের প্রথম পাতায় বেরিয়েছে ৩০ কোটি টাকা ফেরত গেছে। কিন্তু আমি এটা বলতে পারি প্রশাসনিক গাফিলতির ফলে এরকম আরও অনেক দপ্তর আছে সেখানে ধর্মঘট না হওয়া সত্বেও কেবলমাত্র প্রশাসনিক ত্রুটি বিচ্যুতির ফলে, গাফিলতির ফলে লক্ষ লক্ষ টাকা পশ্চিমবাংলার বুক থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এবং পূর্বাঞ্চলের অন্যান্য জায়গায় চলে গেছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনাকে আমি বলতে পারি ডিপ সি ফিসিং এবং ভেরি উন্নয়নের জন্য কেন্দ্র ৫০ লক্ষ টাকা বরাদ্দ করেছিলেন কিন্তু দুঃখের বিষয় পশ্চিমবাংলার ফিস্যারি ডিপার্টমেন্টের অযোগ্যতার ফলে সেই ৫০ লক্ষ টাকা পশ্চিমবাংলা থেকে কেন্দ্রে ফেরত গেছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি বোধ হয় জানেন কোলকাতা সহরের পরিবহন ব্যবস্থার উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার ১০০টি মিনি বাসের জন্য টেন পারসেন্ট টাকা দিয়েছিল এবং আমি জানি কালকের মধ্যে যদি মেমো না হয় তাহলে সেই টাকা ফেরত যাবে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, কোলকাতা শহরের পরিবহন ব্যবস্থার উন্নয়নের জন্য আমাদের স্টেট ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট কেন্দ্রীয় সরকারের নির্দিষ্ট সময়ের মধ্যে স্কীম দিতে পারেনি এবং তার ফলে বোম্বে, দিল্লী, মাদ্রাজ প্রভৃতি যে সমস্ত মেট্রোপলিটন সিটি আছে তারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা নিয়ে তাদের পরিবহন ব্যবস্থার উন্নতি করেছে। আমাদের রাজ্যের স্টেট ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের যদি গাফিলতি না থাকত, স্টেট ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের এ্যাডমিনিস্ট্রেটিভ মেসিন্যারির যদি অযোগ্যতা না থাকত তাহলে আমাদের এই মেট্রোপলিটন সিটির পরিবহন ব্যবস্থারও উন্নয়ন হতে পারত। কিন্তু বড়ই দুঃখের বিষয় নানা কারণে সেটা হল না।

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে সরকার সমাজতন্ত্রের কথা বলেন, প্রত্যেকটি ক্ষেত্রে ব্যয় সংকোচনের কথা বলছেন। কিন্তু আমি পরিষ্কারভাবে জানাতে চাই যে গত ৬ মাসে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের কর্মচারীদের মাইনে বাড়ানো হয়েছে এবং টেকনোক্র্যাটদের যে ধর্মঘট হচ্ছে, তাদেরও বেতন বাড়ানো হচ্ছে, এতে কত কোটি টাকা অতিরিক্ত ব্যয় হচ্ছে, সেটা কিন্তু অর্থমন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে বলেন নি। আমি হিসাব করে দেখছি পশ্চিমবাংলা সরকার এই মাসে অতিরিক্ত দেড় কোটি টাকা খরচ করেছেন। আজকে যদি ব্যয় সংকোচন করতে না পারেন তাহলে কি করে বেকার সমস্যার সমাধান হবে। সৌভাগ্যবশত বেকার সমস্যার হাত থেকে মুক্তি দেবার জন্য ৪০ হাজার বেকার ছেলের চাকুরীর ব্যবস্থা করেছেন। কিন্তু তার সাথে সাথে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে এই কথা জানাতে চাই যে পশ্চিমবাংলায় যে দু-লক্ষ সরকারী কর্মচারী আছেন, স্ট্যাটিসটিক্স নিয়ে দেখবেন তাদের রিটায়ারমেন্টের স্টেজ ঠিকমত সরলে নতুন করে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। কিন্তু তা করা হচ্ছে কি? তারপর আজকে পশ্চিমবঙ্গের সর্বত্র দুর্নীতি চলেছে, বিভিন্ন দপ্তর সম্পর্কে নানা অভিযোগ রয়েছে। স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমরা দেখেছি পি, ডব্লু, ডিপার্ট-মেন্টের এবং ইরিগেশন ডিপার্টমেন্টের চিফ ইঞ্জিনীয়াররা ফিনান্সের অনুমতি না নিয়ে কিছু টাকা খরচ করতে পারেন। আমি পরিসংখ্যান দিয়ে, তথ্য দিয়ে বলতে পারি যে, চিফ ইঞ্জিনীয়ার মিনিস্টারকে না জানিয়ে, ফিনান্সকে না জানিয়ে ৯০ কোটি টাকা খরচ করেছেন। এই ধরনের খরচ করার সুযোগ এবং সাবধা যদি আইনের মধ্যে থাকে তাহলে দিনের পর দিন অর্থের অপচয় ঘটবে। আজকে প্রশাসনকে দুর্নীতিমুক্ত এবং শক্তিশালী করা দরকার। পশ্চিমবঙ্গ সরকার নিশ্চই দুর্নীতির বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা অবলম্বন করবেন, কিন্তু এমন অনেক ডিপার্টমেন্ট আছে, যেখানে দুর্নীতি দূর করবার কোন ব্যবস্থা আজ পর্যন্ত হয়নি। মিস্টার পি, জি, মুখার্জী বর্ধমান রেঞ্জের ডি.আই.জি. ছিলেন। ৯ লক্ষ ৬০ হাজার টাকার এমবেজেলমেন্টের চার্জ আছে এর বিরুদ্ধে, অথচ এর সম্পর্কে পশ্চিম-বঙ্গ সরকার নীরব। এইরকমভাবে যদি দুর্নীতি মুক্ত এবং শক্তিশালী না করা যায় প্রশাসনকে তাহলে সমাজব্যবস্থা ভেঙে পড়বে, এই কথা বলে আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Puranjoy Paramanik :**

মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিমবাংলার অর্থমন্ত্রী যে এপ্রোপ্রিয়েশন বিল এখানে উত্থাপন করেছেন তা সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। তিনি এই বিলে ৬৬৮ কোটি ৮১ লক্ষ ৯১ হাজার টাকার এপ্রোপ্রিয়েশন চেয়েছেন। আমরা যখন বাজেট পাশ করেছি তখন খরচ করবার অধিকার নিশ্চয়ই দিতে হবে। সংবিধানের নিয়ম অনুযায়ী এই এপ্রোপ্রিয়েশন বিল আইনানুগ পাশ না করলে খরচ করবার অধিকার নেই বলে এই এপ্রোপ্রিয়েশন বিল আনার ব্যবস্থা করা হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের এই এপ্রোপ্রিয়েশন বিলে যে ক্ষমতা দেওয়া হয়েছে তাতে লক্ষ্য করতে হবে যে, এতে জনগণের কল্যাণ এবং উপকার হবে কিনা। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তথ্যপূর্ণভাবে তাঁর বক্তব্য রেখে গিয়েছেন যে এই বিলের দ্বারা জনগণের কল্যাণ এবং উপকার হবে এবং যার ফলে দেশ সমাজতান্ত্রিক পথে এগিয়ে যাবে। এই এপ্রোপ্রিয়েশন বিলের মাধ্যমে আমরা দেখতে পাচ্ছি যে পশ্চিমবাংলার অর্থনীতি পুনর্জীবিত হওয়ার আশা আছে। আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এখানে নিবেদন করতে চাই। অর্থ বিভাগের বহু অপচয় এবং বহু গলদ বিভিন্নভাবে এসটিমেটস কমিটি এবং পি.এ. কমিটি তাদের রিপোর্টে পেশ করেছেন। কিন্তু দুঃখের বিষয় সেগুলি এখানে আলোচনা হয় না, কিন্তু পার্লামেন্টে হয়। এখানে হয় না বলেই সরকার এইগুলির উপর গুরুত্ব দেন না, যার জন্য আপনার মাধ্যমে আমি নিবেদন করছি যে এগুলির যাতে সুব্যবস্থা হয়, এই গলদ এবং অপচয় যাতে দূর হয় সেদিকে সরকারের লক্ষ্য রাখা উচিত। এবারে আমি একটি বিভাগের কথা বলব যেগুলি গিলোটিনের মধ্যে গিয়েছে, সভায় আলোচনা করা যায় নি। যেমন সমাজকল্যাণ দপ্তর, এর আগে আমাদের বারি সাহেব বলেছিলেন যে, সমাজকল্যাণ দপ্তরে এত টাকা কি করে খরচ হয়। যদিও বাংলাদেশের সমস্ত গ্রামে হসপিটাল হয়ে

গিয়েছে, কিন্তু এমন অনেক ব্লক আছে, বিশেষ করে আমাদের জেলায় যেখানে একটিও হস্‌পিটাল নাই।

[6 00—6-10 p m.]

সেই সব জায়গায় এই ট্রেন্ড ধাত্রীদের প্রয়োজন আছে। আপনি হয়ত শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে এই ট্রেন্ড ধাত্রীদের ৮৩ জন কাজ করে তাদের আগামী ১লা এপ্রিল থেকে ছাটাই করা হচ্ছে। যেখানে সরকার চাকরী দিয়ে বেকার সমস্যা সমাধান করছেন সেখানে সমাজ কল্যাণ দপ্তর আগামী ১লা এপ্রিল থেকে এই ৮৩ জন মহিলা যাঁরা প্রায় ১৮ বৎসর চাকরী করার পর বরখাস্ত হচ্ছে। এইজন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে এই দিকে দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাঁরা পুনরায় নিয়োগ হতে পারেন। তাছাড়া আমি এবার পঞ্চায়েত দপ্তরের কথা বলবো। পঞ্চায়েত বিল আমরা পাশ করেছি, শীঘ্রই পঞ্চায়েত আইন অনুযায়ী নির্বাচন হবে কিন্তু নির্বাচনের কোন দিন স্থির হয় নি। সেইজন্য আপনার কাছে নিবেদন করবো যে নূতন আইন অনুযায়ী জেলা পরিষদের যে নিয়ম আছে জেলা পরিষদের এ্যাডভাইসরি কমিটি গঠন করা হোক এবং যাতে এই আমলাতন্ত্রের হাত থেকে এটা বের করে নিয়ে এসে একটা রিপ্রেজেন্টেটিভ লোক দিয়ে পরিচালনা করা যায় সেই দিকে নিশ্চয়ই চেষ্টা করা দরকার। এবার আমি আপনার কাছে আর একটা বিভাগের কথা বলবো সেটা হচ্ছে কৃষি বিভাগ। এই কৃষি বিভাগের একটা তথ্য এবং পরিসংখ্যান বিভাগ আছে তারা ভুল তথ্য পরিবেশন করে সরকারকে বিভ্রান্ত বারবার করছে। তাঁরা এমন করেন যে ফসল যখন মাঠে রইলো, ফসল উঠলো না, তখন তাঁরা ব্যমপার কৃপ বলে ফসল কত মণ হবে তার হিসাব দেখিয়ে দিলেন। যার ফলে সরকার বিপদগ্রস্ত হচ্ছে। এর ফলে খাদ্য নীতি বানচাল হচ্ছে। এটা এমন ব্যাপার যে আপনারা লক্ষ্য করলেই দেখতে পাবেন যে মাদ্রাজ ও অন্ধ্র যখন বিভক্ত হয় তখন মাদ্রাজ ডেফিসিট ছিল, শতকরা ৪০ ভাগ খাবার অভাব ছিল কিন্তু আজ তারা ঘাটতি পূরণ করে সারপ্লাসে পরিণত হয়েছে। আমাদের বাংলাদেশ বা পশ্চিমবঙ্গ যখন বিভক্ত হয় তখন মাত্র ৩০ ভাগ খাদ্যের অভাব ছিল এখন দেখছি যে স্বয়ং সম্পূর্ণত হলই না, এখন ঘাটতির পর ঘাটতি হয়ে চলেছে। এর মূল হচ্ছে এই পরিসংখ্যান দপ্তর এই দপ্তরের পরিসংখ্যান বিভাগটি ঢেলে সাজার শীঘ্রই ব্যবস্থা নেওয়া দরকার। আমি এবার খাদ্য দপ্তরের কথা বলি। এখানে সমস্ত মিল মালিক, চোরাকারবারী ও কালোবাজারীদের জন্য খাদ্য দপ্তরের প্রকিয়োরমেন্ট হয় নি এবং সে বিষয়ে নিঃসন্দেহ যে এরজন্য খাদ্যনীতি আজ বানচাল হতে চলেছে। সেইজন্য তার মুকাবিলা করবার জন্য আমি সরকারের কাছে আবেদন করবো তাঁরা বাইরে থেকে গম এবং চাল কিনে নিয়ে এসে এখানে যাতে সরবরাহ করতে পারা যায় তার ব্যবস্থা করবেন এবং এর ফলে মিল মালিকরা এবং কালোবাজারীরা শায়েস্তা হবে এবং সাব্‌সিডি দিয়ে গ্রামের ও সহরের মানুষকে খাওয়াবার ব্যবস্থা করা উচিত। সাবসিডি প্রথা নূতন ত নয়, আপনি হয়ত জানেন, ডেপুটি স্পীকার মহাশয়, ভারতবর্ষের মহারাষ্ট্রে সাবসিডি দিয়ে চাল ও গম সরবরাহ করা হচ্ছে। কাশ্মীরে সমস্ত সরবরাহ করা হয় এবং কাশ্মীর সরকারের খাদ্যমন্ত্রীর সঙ্গে আমার আলোচনা করবার সৌভাগ্য হয়েছিল। তাঁরা বলেছিলেন আমরা ১২ কোটি টাকা খরচ করি এই সাব্‌সিডিব জন্য এবং আমাদের এই কাশ্মীর রাজ্যে কেউই এক টাকার বেশী দিয়ে গম বা চাল খায় না। আমি সেইজন্য নিবেদন করবো সরকারের কাছে যাতে এই চাল এবং গম বাইরে থেকে কিনে নিয়ে এসে, অন্য রাজ্য থেকে খরিদ করে, এখানে সাব্‌সিডাইস্‌ড রেটে দেওয়া যায় তার ব্যবস্থা করা উচিত। আর একটা কথা আপনার কাছে বলবো যে দেশে বিদ্যুৎ ঘাটতি, রোজই লোড সেডিং হচ্ছে তখন কোন্‌ অধিকারে বাংলাদেশের বিদ্যুৎ ইউ,পি, সরকারকে সরবরাহ করা হচ্ছে? এই বিষয় আমরা সদুত্তর চাই এবং আমি, মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, অর্থমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যেখানে লোড সেডিংএর জন্য দিনের পর দিন অন্ধকারে বাস করতে হয় সেখানে কেন উত্তর প্রদেশের সরকারকে এই বিদ্যুৎ সরবরাহ করা হয়। শেষ কথা, স্যার, আমি শ্রম দপ্তর সম্বন্ধে বলবো। এখানে শ্রম দপ্তরের মন্ত্রী রয়েছেন, আমি বলি আমাদের বর্ধমান জেলায় জে, কে, নগর এ্যালুমিনিয়াম ও স্টীল-এর ৩ হাজার

৩০ জন কর্মী আছেন, এর মধ্যে আজকে ২ হাজার কর্মী অনাহারে ও অর্ধ-অনশনে রয়েছেন। ৬ মাস লক-আউট হয়ে তারা বসে আছে অথচ সরকারের কোন চেষ্টা নেই। আমি তাই নিবেদন করবো এই লক-আউট তুলে দেবার ব্যবস্থা করুন কিম্বা জাতীয়করণ করবার ব্যবস্থা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে আমাকে সময় দিয়েছেন তারজন্য আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি এবং সর্বশেষে এই এ্যাপ্রো-প্রিয়েশন বিলকে সমর্থন জানাচ্ছি।

**Dr. Gopal Das Nag :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গভীর মনোযোগের সঙ্গে এবং যথেষ্ট শ্রদ্ধাসহকারে আজকে এই এ্যাপ্রপ্রিয়েশন বিলের বিরোধিতা করে যাঁরা বক্তব্য রেখেছেন, বিশেষ করে শ্রদ্ধেয় নেতা শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন, আমাদের মোর্চার অন্যতম শরিক, সি, পি, আই, নেতা শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায় এবং মাননীয় শিস্ মহম্মদ সাহেব বিশেষ করে শীস্ মহম্মদ সাহেব এবং বিশ্বনাথবাবুর বক্তৃতা শুনতে শুনতে আমাদের একটা কথা মনে হচ্ছিল—হয়ত আমাদের পেশা চিকিৎসা সেজন্য যে, এঁরা সেই দুরারোগ্য সিমান্টিক ফেটিশিজমে আজ ভুগছেন। আমি এঁদের দোষ দিই না, কারণ এঁরা এতই বিশ্বস্ত একটা অদ্ভুত আন্‌ফেইলিং এ্যাকুরেসী এবং রিপাল্‌সিভ ফ্রিকুয়েনসীতে দিনের পর দিন দে সেম্ ওল্ড ভারভোজ চ্যান্ট করে যান যার কোন রেলিভেন্স নেই, যার কোন এ্যাপ্লিকেশন বর্তমান অবস্থায় খুঁজে পাইনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এঁরা অনেক প্রশ্ন তুলেছেন, প্রফুল্লবাবু বিপ্লবের কথা বলেছেন, সে কোন্ বিপ্লব, কৃষি বিপ্লব, সবুজ বিপ্লব না কি লাল বিপ্লব, তা বুঝতে পারছিনা। আমি একটু আগে ভাবছিলাম, যাঁরা প্রবীন নেতা আছেন, যাদের কাছে সরকার পথ নির্দেশ আশা করেন সমালোচনার মাধ্যমে, তাঁদের বক্তব্যের মাধ্যমে সেই রকম একটা কথার ছাপও খুঁজে পেলাম না তাঁরা কি মনে মনে ভাবলেন যে পশ্চিমবঙ্গ একটা স্বয়ং সম্পূর্ণ রাষ্ট্র যার সমস্ত ব্যবস্থা অবলম্বন করার অবাধ ক্ষমতা আছে, তার যে কোন ফিস্ক্যাল মেজার নেবার অধিকার আছে। তাঁরা কি ভুলে গেলেন আমাদের দেশে একটা ফেডারেল স্ট্রাক্‌চার আছে? আমি মেক্রোলেভেল নিয়ে আলোচনা করে ফেডারেল স্ট্রাক্‌চার বুঝাতে চাই না। শুধু এ্যামফেসিস্ দিতে চাইছি ফেডারেল স্ট্রাক্‌চারের উপর, আমাদের এটা ভুলে গেলে চলবে না। একথা মনে রাখতে হবে এই ফেডারেল স্ট্রাক্‌চারে আমাদের প্রাদেশিক সরকারের কতটা অথরিটি আছে, ফিস্‌ক্যাল বা ইকনমিক মেজার এডপ্ট করে একটা পলিসি নির্ধারণ করবার কতটা এক্তিয়ার আছে। আজকে সারা বিশ্বে মুদ্রাস্ফীতি দেখা দিয়েছে, তাতে এই পশ্চিমবাংলা সরকারের কতটা করার সুযোগ আছে? সুতরাং আমাদের এই প্রাদেশিক সরকারের বিলের উপর আলোচনা করতে গিয়ে আপনারা আমাদের পারফরমেন্সের সমালোচনা করেছেন, ভবিষ্যত সম্বন্ধে সন্দিহান হয়েছেন। তাঁদের কাছে আমরা আশা করেছিলাম যে তাঁরা সমস্ত জিনিষটা বিচার বিবেচনা করবেন এই পটভূমিকায় যে আমাদের দেশে একটা ফেডারেল স্ট্রাক্‌চার আছে। ভারত সরকার অর্থনীতি, শিল্পনীতি সমস্ত মূল নীতিই নির্ধারণ করে, তার মধ্যে একটা প্রাদেশিক সরকার সীমিত ক্ষমতা নিয়ে কি কাজ করতে পারে? যদি তাঁরা দেখাতে পারতেন পশ্চিমবঙ্গ সরকার, প্রাদেশিক সরকারের নীতির ফলে জিনিষপত্রের দামের উর্ধগতি হয়েছে তাহলে বুঝতাম যে পশ্চিমবঙ্গ সরকারকে এর জন্য দায়ী করা দোষী করার একটা সুযোগ তার দিতে পারলেন। কিন্তু তাঁরা দেননি। উল্টো আমি দেখাতে পারি আমাদের সীমিত ক্ষমতা নিয়ে অল্প সময়ের মধ্যে আমরা যতটা করতে পেরেছি তাতে আমরা মুদ্রাস্ফীতি রোধ করতে না পারি কম পক্ষে মুদ্রাস্ফীতি বাড়তে দেবার মত কোন কাজ করিনি।

[6-10—6-20 p.m]

তাহলে নিশ্চয়ই আমি মনে করি যে মাননীয় সদস্যরা আজকে এই এ্যাপ্রোপ্রিয়েশন বিলকে ভোটেড্ ডাউন করে বিক্ষোভ আনার কথা বলে গেলেন, আহবান জানিয়ে গেলেন, তাঁরা এই সৎসাহস দেখাবেন—এই এ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করবার যদিও তার প্রয়োজন আছে বলে আমি মনে করি না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় বললেন যে এই এ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে কী লাভ? এদিয়ে মাননীয় অর্থমন্ত্রী যে কথা বলেছেন

Concerted and purposeful attack on the twin problems of poverty and unemployment. In the Plan we will have three main goals, nemely, increase of production in the filds and factories, in the agricultural and industrial sector, secondly, the expansion of employment opportunities and removal of inequalities regional disparities.

বলে তো হচ্ছে না। এ হবার কোন সম্ভবনা দেখছি না। কেন উনি দেখেছেন না---তা বলতে অনেক উদাহরণ দিয়েছেন। আমি একটা একটা করে তুলে ধরছি। উনি ভূমি সম্পর্কে বলতে গিয়ে সারের কথা বলেছেন। উনি হয়ত ইচ্ছে করেই আর একটা প্রয়োজনীয় জিনিসের কথা উল্লেখ করেন নাই। কারণ সেখানে যে তথ্য দিতে হতো, তাতে এই সরকারকে সমর্থন জানাতে হতো। তিনটা জিনিষ মলতঃ দরকার যদি আমরা এগ্রিকালচারাল প্রোডাকশান বাড়াতে চাই এবং প্রোডেকসিয়ালিটি বাড়াতে চাই, তাহলে প্রথম জলের দরকার; দ্বিতীয় ভাল জাতের বীজ দরকার; তৃতীয় সারের দরকার এবং চতুর্থ কিছু সরকারী সহায়তাও দরকার। উনি জলের কথায় যান নাই। কারণ জলের কথা---ইরিগেশন, মাইনর ইরিগেশন-এর কথায় যেতেন, তাহলে উনি দেখতেন ১৯৭১-৭২ সাল পর্যন্ত যে গ্রস্ ইরিগেটেড এরিয়া ১৭ লক্ষ ৩৪ হাজার একর ছিল, ১৯৭২-৭৩ সালে তারসঙ্গে যুক্ত হলো ৮ লক্ষ ১৭ হাজার ২৩৩ একর গ্রস ইরিগেটেড এরিয়া। আর ১৯৭৩-৭৪-এ আরো ৪ লক্ষ ৩৩ হাজার ৫০০ গ্রস একারেজ তার সঙ্গে সংযুক্ত হলো। এ তথ্য উনি দেন নাই। শুধু তা নয়---যে এস, এফ, আই স্কিম-এ ১০ হাজার স্যালো টিউবওয়েল দেওয়া হয়েছে তার মধ্যে তাঁর জেলায় আমারও জেলা হুগলীতে দু হাজার স্যালো টিউবওয়েল হচ্ছে। ১৯৬৬-৬৭ সালে যখন পশ্চিমবাংলায় ছিল ১৫৭৫টা; সেখানে আজ ১৯৭৩-৭৪ সালে হুগলী জেলায় দু হাজার হচ্ছে। এগুলি কাদের বেনিফিটের জন্য হচ্ছে? মারজিন্যাল ফারমারস এবং স্মল ফারমারস কেন হচ্ছে? উনি যে অবক্ষয়ের কথা বললেন, সেই অবক্ষয়কে রোধ করবার জন্য ১৯৭১ সালের যে সেন্সাস-এর তথ্য এই মারজিন্যাল ফারমারস এবং স্মল ফারমারস এরা গ্র্যাজুয়ালি এভিকটেড্ হয়েছে ল্যান্ড থেকে এবং ল্যান্ড লেস লেবারারদের সংখ্যা বর্দ্ধিত হয়েছে। সেই অবক্ষয়ের হাত থেকে বাঁচাবার জন্য এই মারজিন্যাল ফারমারদের এবং স্মল ফারমরাদের বাঁচাবার জন্য এই প্রচেষ্টা কৃষি দপ্তর করেছে। উনি বললেন যে সারের কথা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আবার সেই ফেডারেল স্ট্রাকচার-এর কথায় আসতে হয়। এই সার পশ্চিমবঙ্গ সরকারের নিয়ন্ত্রনাধীন নয়। পশ্চিমবঙ্গের একজন সদস্য বলছিলেন সেই কথা খুবই সত্য ১৯৬৭ সালে নাইট্রোজেন সারের যে চাহিদা ছিল, সেই সারের চাহিদা কত ছিল? আমি এখনই সাত্তার সাহেবের কাছ থেকে সেই ফিগার পেলাম। ১৯৬৬-১৯৬৭ সালে টার্গেট যা হয়েছিল ২৯000 হাজার টন, ৫ হাজার টন নাইট্রোজেন, ফসফেটিক এন্ড পটাস ৯ হাজার টন সেখানে ১৯৭৩-৭৪ সালে সরবরাহ হয়েছে। অর্থাৎ ভারত সরকার দিয়েছে নাইট্রোজেন ৫৪ হাজার টন, ফসফেট ১৮ হাজার টন, পটাশিয়াম ২৬,৮৯৩। সুতরাং চাহিদা প্রচন্ডভাবে বেড়ে গেছে। এই যে সার পাওয়া যাচ্ছে এটা আমাদের যা প্রয়োজন ইন টার্মস অফ নাইট্রোজেন দু লক্ষ তের হাজার টন। সুতরাং যা পাওয়া যায় তা অত্যন্ত কম। সারের চাহিদা বেশী অথচ এ্যালটমেন্ট কম। সারের এ্যালটমেন্ট সবচেয়ে কম। সারের বন্টন ব্যবস্থার কথা বলে তারজন্য পশ্চিমবঙ্গ সরকার দায়ী নন---সেটা বিবেচনা করা দরকার। আমাদের কৃষি দপ্তর খানিকটা সার পান, খানিকটা এফ, সি, আই-এর আওতায় পড়ে। কৃষি দপ্তর যা পায় তা পাবলিক ডিস্ট্রিবিউসান সিস্টেমের মাধ্যমে বিলি করেন, এবং বাকি ২০ পারসেন্ট যে বিক্রি হয় সেটাতে কিছুকিছু কারচুপি ব্লাক মার্কেটিং হতে পারে। কিন্তু এটা সিওর যে শতকরা ৮০ ভাগ বিভিন্নভাবে বিতরণ করা হয় পাবলিক ডিস্ট্রিবিউসান সিস্টেমের মাধ্যমে। এফ, সি, আই যা পায়, এফ, সি, আই ভারত সরকারের সংস্থা, তার ৫০ পারসেন্ট যায় এগ্রো-ইনডাস্ট্রিস সিস্টেমের মাধ্যমে---তাদের পাবলিক ডিস্ট্রিবিউসান সিস্টেমের মাধ্যমে বিতরণ করে। নিশ্চয়ই সেখানে কোন কারচুপি হয় না। আর ৫০ পারসেন্ট দেয় ডিলারশিপ-এর মাধ্যমে সেখানে যদি কিছু

কারচুপি হয় তা পশ্চিমবঙ্গ সরকারকে দায়ী করা যায় না। আর একটা কথা বলা হয়েছে ইনডাসট্রিয়াল গ্রোথের কথা। উদাহরণ দেওয়া হয়েছে টেক্সটাইল ইনডাসট্রির। মাননীয় সদস্য চলে গেছেন, যাহোক টেকসটাইল ইনডাসট্রির অবস্থা ১৯৬৬-৬৭ সালে পশ্চিমবাংলায় কি হলো? মুমূর্ষু প্রায় টেকসটাইল। কোন প্রটেকশন মালিকের পক্ষ থেকে হল না, তদানীন্তন সরকার পক্ষ থেকেও হল না ইনডাসট্রিকে মালিকের হাত থেকে বাঁচাবার জন্য। মালিকপক্ষ লুটেপুটে নিয়ে গেল। ১৯৬৮ সাল থেকে একটার পর একটা টেকসটাইল ইনডাসট্রির দরজা বন্ধ হতে শুরু করলো। ২৪টা কাপড়ের কল বন্ধ হয়ে গেল। এই সরকার কমপক্ষে ২২টা কাপড়ের কল পুনরায় চালু করেছেন। সেখানে আজকে উৎপাদন হচ্ছে। সুতরাং আজকে যদি তথ্য দিয়ে দেখাতে চান যে তোমরা টেকসটাইল ইনডাসট্রির প্রোডাকসান কমে গেছে তাহলে এই কথা স্বীকার করে নিতে পারনা। কারণ ১৯৭২-৭৩ সালে যে ২২টা কাপড়ের কলে উৎপাদন হতোনা এখন তার উৎপাদন হচ্ছে এবং সেই উৎপাদনের পরিসংখ্যান তো উনি পাননি। এই উৎপাদনের পরিসংখ্যান যদি এরসঙ্গে যুক্ত করেন তাহলে দেখবেন যে পশ্চিমবঙ্গ সরকারের উপর যে দোষারোপ করছেন সেটা রিয়াল নয়। সেটা একটা ইমিটেশান যে আর্গুমেন্ট আজকে উনি তুলেছেন বলে মনে হলো। পাওয়ারলুম-এর কথা বলা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনিবার্য অর্থনৈতিক কারণে আজ এর একটা রুগ্নদশা হয়েছে। একটা সময় ছিল যখন আমাদের মাননীয় প্রফুল্ল চন্দ্র সেন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এর একটা প্রচণ্ড মার্কেট ছিল ও প্রচণ্ড গতিতে তিনি পাওয়ারলুম দিয়ে গেছেন। কোন চিন্তা করেননি যে সে পাওয়ারলুমের সুতা কোথা থেকে আসবে। কোন চিন্তা করেননি যে সেই পাওয়ারলুমের সাইজড বিম কোথা থেকে আসবে। তারজন্য কোন প্রসেসিং ইউনিট বসাননি। পাওয়ারলুম শুধু বাড়িয়ে দিয়ে গেছেন, এবং এক শ্রেণীর মানুষের মুনাফার সুযোগ করে গেছেন। আজকে পাওয়ারলুম বিরাট প্রতিযোগিতার সম্মুখীন হয়েছে। সেই পাওয়ারলুম মালিকের ব্যর্থতার ফলে এক অর্থনৈতিক সংকটের মধ্যে পড়েছে। তারজন্য পশ্চিমবঙ্গের বর্তমান সরকারকে দোষী করে এ্যাপ্রোপ্রিয়েসান বিলকে ভোটেড ডাউন করতে বলা কি সামঞ্জস্য হবে তা তিনি বলতে পারলেন না বা আমি বুঝতে পারলাম না। হ্যাণ্ডলুম ইনডাসট্রি সম্বন্ধে বলেছেন যে হ্যাণ্ডলুম ইনডাসট্রিতে নাকি আমাদের দায়িত্ব ছিল। সে দায়িত্ব আমাদের ছিলনা। অধিকাংশ হ্যাণ্ডলুম ইয়ার্ণ আগেই পশ্চিমবাংলার বাহিরে গেছে।

[6-20 — 6-30 p.m.]

অধিকাংশ হ্যাণ্ডলুমের ইয়ার্ণ আসতো পশ্চিমবাংলার বাইরে থেকে তামিলনাড়ু থেকে। ভারত সরকার ইয়ার্ণ নিয়ন্ত্রণ করলেন আবার ডিকন্ট্রোল করলেন। এই সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের বিশেষ কিছু অধিকার ছিল না, করবার সুযোগও ছিল না। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের নিয়ন্ত্রণাধীন এবং পরিচালনাধীন যে কটি সুতো তৈরীর কল আছে---যেমন কল্যাণী স্পিনিং মিল আছে, এবং যে সুতো তৈরীর কল আমরা অধিগ্রহণ করেছি সেগুলির প্রত্যেকটি থেকে আমরা ন্যায্যমূল্যে এই যারা তন্তুবায় তাদের সেগুলো দেবার ব্যবস্থা করেছি যাতে তাদের তাঁত বন্ধ হয়ে না যায়। টেকনোক্র্যাট এবং সিজ ওয়ার্ক সম্বন্ধে তিনি বললেন এখনই যদি সেটেলমেন্ট না হয় তাহলে বিপ্লব এসে গেলো। আমি এই নিয়ে আর বিশেষ কিছু বলতে চাই না। কারণ সময় অল্প। এই সম্বন্ধে এ্যামিকেবলি সেটেলমেন্টের জন্য সদাই এই সরকার উদগ্রীব এবং আজও আমার সামনে মুখ্যমন্ত্রী মহাশয় ইন্ডিয়ান মেডিকেল এসোসিয়েসানের সর্ব ভারতীয় কমিটির সাধারণ সম্পাদক ডাঃ পি. সি. ভাটলাকে বললেন,

I am never vindictive, my door is always open for further talk.

ওদের সিজ ওয়ার্ক উইথড্র করে নিতে বলুন। আমরা ওদের সমস্ত দাবী-দাওয়া সিমপ্যাথিটিক্যালি কনসিডার করে এক মাসের মধ্যে জানাবো। আমার সামনে ৯-৩০ মিনিটের সময় ডাঃ ভাটলাকে উনি একথা বলেছেন, ডাঃ ভাটলা উত্তর দিয়ে গিয়েছেন আপনার সঙ্গে কথা বলে আমি সন্তুষ্ট। আমি বুঝলাম,

You are really sympathetic to their cause

এটা ওদের বোঝা উচিত ছিল এবং

I hope they will come to an understanding with you.

সুতরাং এই নিয়ে আমি আর যেতে চাইছি না। মাননীয় প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় যে বিপ্লবের কথা বললেন সে বিপ্লব কি আমি জানি না। তবে দুটো বিপ্লবের কথা আমি জানি--কৃষি বিপ্লব এবং শিল্প বিপ্লব এবং যা নাহলে সমাজের অর্থনৈতিক পুনর্গঠন সম্ভব নয়। পশ্চিমবাংলার অর্থনীতিতে এবং ভারতবর্ষের অর্থনীতিতে আজ যে দুর্যোগ দেখা দিয়েছে, যে সংশয় আমাদের সামনে উদয় হয়েছে, সে দুর্যোগ কাটবে না, এই সংশয় থেকে আমরা মুক্তি পাব না যদি আমরা সাইমালটেনিয়াসলি সবুজ বিপ্লব এবং শিল্প বিপ্লব ঘটাতে না পারি। সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শ্রদ্ধেয় নেতা প্রফুল্ল চন্দ্র সেন মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করি আপনার মাধ্যমে এবং বিশ্বনাথবাবুরও দৃষ্টি আকর্ষণ করবো যে ওই সবুজ বিপ্লবের ইংগিত মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর এই বক্তৃতায় দিয়েছেন কিনা। ইনডাস্ট্রিয়াল বিপ্লবের ইংগিত দিয়েছেন কিনা। যতটুকু ক্ষমতা পশ্চিমবঙ্গ সরকারের আছে তাকে সদ্ব্যবহার করে আজকে ইনডাস্ট্রিয়াল ডেভেলাপমেন্টের জন্য ইনফ্রা-স্ট্রাকচারস কর্পোরেসান হয়েছে। আমি সেদিন শুনছিলাম হরশঙ্করবাবু বলছিলেন বড় বড় পুঁজিপতিদের জন্য ইনফ্রা-স্ট্রাকচারস কর্পোরেসান তৈরী করলেন। আমি সেদিন একটা কথাই ভাবছিলাম এই বিভ্রান্তি কোথা থেকে আসে? বিড়লার জন্য ইনফ্রা-স্ট্রাকচারস কর্পোরেসান তৈরী করবার দরকার হয় না, টাটার জন্য ইনফ্রা-স্ট্রাকচারস কর্পোরেসান তৈরী করবার দরকার হয় না। ইনফ্রা-স্ট্রাকচারস কর্পোরেসান তৈরী করার দরকার হয় মিডল এ্যান্ড স্মল এ্যানটারপ্রেনারসিপ ডেভেলাপ করবার সুযোগ দেবার জন্য এবং সেই একমাত্র অবজেকটিভ নিয়ে ইনফ্রা-স্ট্রাকচারস কর্পোরেসান কমার্স এ্যান্ড ইনডাস্ট্রিস ডিপার্টমেন্ট করেছেন। এতদিন ইনফ্রা-স্ট্রাকচারস কর্পোরেসান ছিলনা তারজন্য বিড়লার শিল্পোন্নয়ন কোনদিন ব্যাহত হয় নি, বাঙ্গুর-এর শিল্পয়ন কোনদিন ব্যাহত হয় নি। কিন্তু মধ্যবিত্ত পরিবার শিল্পে আসতে পারে নি, স্বল্প মধ্যবিত্ত পরিবার সামান্য পুঁজি নিয়ে শিল্পে আসতে পারে নি। স্মল এবং মিডল এ্যানটারপ্রেনারকে উৎসাহিত করবার জন্য ইনফ্রা-স্ট্রাকচারস কর্পোরেসান আজকে কমার্স এ্যান্ড ইনডাস্ট্রিস ডিপার্টমেন্ট নিয়েছেন এবং এটাকে ইনডাস্ট্রিয়াল রেভিলিউসানের প্রথম পদক্ষেপ বলে আমি মনে করি। তেমনি কৃষি বিপ্লবের জন্যও হয়েছে। আমি ডিটেলসে যাবো না। কৃষিমন্ত্রী মহাশয় বাজেট ব্যয়-বরাদ্দের দিনে বিস্তারিতভাবে বলেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও বারবার বলেছেন। সুতরাং যে বিপ্লবের কথা তারা চিন্তা করছেন সেই বিপ্লব যদি পশ্চিমবঙ্গের মানুষের কল্যাণের জন্য হয় সংসদীয় গণতন্ত্রের মাধ্যমেই তা আসবে এবং সে বিপ্লব আসবে সবুজ বিপ্লব কৃষির ক্ষেত্রে এবং শিল্পের ক্ষেত্রে ইনডাষ্ট্রিয়াল বিপ্লব এনে স্মল এবং মিডল এ্যানটারপ্রেনারকে ডেভেলাপ করে পশ্চিমবঙ্গের দ্রুত অর্থনৈতিক উন্নয়নের মাধ্যমে শিল্প ক্ষেত্রে সেটা আসবে। বিশ্বনাথবাবু একটা কথা বললেন সেই কথায় আমি তাঁর সঙ্গে একমত। এই যে গণতান্ত্রিক সমাজব্যবস্থা এই যে সংসদীয় গণতন্ত্রএর বুনিয়াদ কি? আমি আগেই বলেছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের সময় যে সংসদীয় গণতন্ত্রের দ্বারা প্রতিষ্ঠিত সরকারের শক্তি নির্ভর করে জনতার শক্তির উপর গণ-সমর্থনের উপর গণচেতনার উপর। তাই বহুদিন আগে একজন অত্যন্ত শ্রদ্ধেয় ইংরাজ দার্শনিক বলেছিলেন

We must educate our masters.

এখানে আমি বিশ্বনাথবাবুর সঙ্গে একমত যে

We could not educate our masters. Neither they did help, or care to help us in educating our masters.

আজকে আমি আশা করেছিলাম যে আমাদের শিক্ষাব্যবস্থা অদল-বদল সম্বন্ধে কোন প্রস্তাব উঠবে। কিন্তু আমি হতাশ হয়েছি--কেউ সে সম্বন্ধে কিছুই বলেন নি। আজকে

bank concept of education

সম্বন্ধে কিছু আলোকপাত করবেন যেমন করে আমরা ব্যাংকে টাকা জমাই, যেমন করে ছেলেমেয়েদের লেখাপড়া শেখাই, জাষ্ট লাইক কনসেপ্ট অব এডুকেসনএর পরিবর্তনের কথা তাঁরা কিছু বলবেন--কিন্তু সেদিকে তাঁরা যান নি এবং হাউটু এডুকেট আওয়ার মাস্টারস সেদিকেও যান নি। অথচ তাঁরা বলেছেন জনগণের হাতে ক্ষমতা দিয়ে দাও। কোন

জনগণের হাতে? সে জনগণের এ্যাওয়ারনেস আছে কি? আজকে আমরা কি পরিবেশের মধ্যে বাস করি। জনগণের মধ্যে এ্যাওয়ারনেস আছে কি যে আমরা যে দারিদ্র্যের মধ্যে ভুগি আমাদের সমবেত চেষ্টায় সেই দারিদ্র্যের মধ্য থেকে বেরিয়ে আসবো। সমবেত প্রচেষ্টায় কি করে সমাজ ব্যবস্থার পরিবর্তন ঘটবে শান্তিশৃঙ্খলার মধ্য দিয়ে--সেই এ্যাওয়ারনেস নেই। এই তো আমাদের দেশের মাষ্টার। আজকে তিনি কোন্ জনগণের হাতে ক্ষমতা দিতে বলছেন? তিনি যদি বলতেন এই সরকারের সঙ্গে সহযোগিতা করছেন টু এডুকেট আওয়ার মাষ্টারস। জনসাধারণের মধ্যে এই এ্যাওয়ারনেস নিয়ে আসার ব্যাপারে সরকারের সঙ্গে সহযোগিতা করবেন ইন দেয়ার এফর্টস ফর ব্রেকথ্রু তাহলে বুঝতাম যে তাদের একটা যুক্তি আছে। আজকে সরকার সেই অনুযায়ী চেষ্টা করতে পারছেন না। পাবলিক ডিসট্রিবিউসন সিসটেম সম্বন্ধে মাননীয় প্রফুল্ল চন্দ্র সেন বলে গেলেন যে সরকারের কমিটমেন্ট কমাও--তিনি বিপ্লবের ভয় দেখালেন। আর বিশ্বনাথবাবু বললেন যে পাবলিক ডিসট্রিবিউসন সিসটেমের মধ্যে সমস্ত জিনিস ক্রমশঃ ক্রমশঃ নিয়ে এসো। অর্থাৎ সরকারের কমিটমেন্ট বাড়াও। তিনিও বিপ্লবের ভয় দেখালেন। কমিটমেন্ট কমালে বিপ্লব। আবার ষ্ট্যাটুটারী রেশনের আওতা থেকে সব জিনিস বের করে নিয়ে এসো--সব ডি-কন্ট্রোল করে দাও--তাতে বিপ্লব, আবার সমস্ত জিনিসকে নিয়ে এসো তা নাহলে বিপ্লব। তাহলে কোথায় যাবো কিছুই বুঝতে পারছি না। কোনটা ঠিক আর কোনটা বেঠিক সব গোলমাল হয়ে গেল। আমি একটা জিনিস স্মরণ করিয়ে দিতে চাই যে পাবলিক ডিসট্রিবিউসন-এর সার্থকতা সরকার বোঝেন। তাই নন-সিরিয়াস এসেনসিয়েল কমোডিটিজ কর্পোরেসন-এর কথা সরকার চিন্তা করছেন এবং সে আইন পাশ হয়েছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একথা আবার বলবো যে আমাদের বারবার শুনে শুনে একথা মনে হয়েছে সিমেন্টিক ফেটিসিজমে ও রা ভুগছেন--তা। ঐ একই কথা রাজ্যপালের ভাষণ থেকে সুরু করেছেন--তারই পুনরাবৃত্তি চর্বিতচর্বন আমরা শুনছি। এরমধ্যে না আছে কোন পথ নির্দেশ না আছে কোন যুক্তি না আছে ভবিষ্যত গড়ার কোন স্বপ্ন বা সংকল্প। এই বলে আমি এই এ্যাপ্রোপ্রিয়েসন বিলকে সমর্থন করছি।

**Shri Aswini Ray :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই এ্যাপ্রোপ্রিয়েশন বিল ১৯৭৪--এটা অনুমোদনের জন্য যে এখানে রেখেছেন সে সম্পর্কে যাবার আগে আমাদের ভাবতে হবে এই বিল দফাওয়ারী আলোচনার সময় অনুমোদন করেছি। আমি বলতে চাই যে এটা যদি পাশ করেই দেওয়া হয় তাহলে এ্যাপ্রোপ্রিয়েট হবে ডিসবারসমেন্টটা ঠিক হবে? তার পারফরমেন্সটা কি? দি হ্যাবিট অব পারফরমেন্স সেটা এই বিলটি পাশ করালেই কি হ্যাবিট চেঞ্জ করতে পারবেন? সেইজন্য আমি পুরানো দিক থেকে কিছু বলছি। ১৯৭১-৭২ সালে ৮৯৪ কোটি টাকা এবং অতিরিক্ত বাজেট নিয়ে ১১৮০ কোটি অর্থাৎ ২৮৬ কোটি অতিরিক্ত। কিন্তু দেখা গেল অতিরিক্ত বাজেট ৩২ পারসেন্ট বেড়ে যাচ্ছে।

[6-30—6-40 p.m.]

১৯৭২-৭৩ সালে যেখানে ৯৪২ ছিল অতিরিক্ত নিয়ে হল ১ হাজার ২৭৮, তারপরে ১৯৭৩-৭৪ সাল যেটা নিয়ে আজকে আলোচনা হচ্ছে সেখানে দেখা যাচ্ছে ২০ ভাগ বাড়াতে হচ্ছে। এখন এই ২০ থেকে ৩২ ভাগ বাড়ানো একটা অভ্যাস হয়ে গেছে। এখন এই অভ্যাসগুলি আসছে কোথা থেকে? এই অভ্যাসগুলি আসছে বর্তমান যে সামাজিক কাঠামো আছে সেই সামাজিক কাঠামোর মধ্যে সামন্ততন্ত্রের অবশিষ্টাংশ এবং একচেটিয়া পুঁজির গ্রিপের মধ্যে আছে সেটাকে ভাঙ্গবার জন্য ব্রেকথ্রু করবার জন্য এই এ্যাপ্রোপ্রিয়েশনের ভিতর উনি কিছু প্রচেষ্টা করছেন কিনা, এর মধ্যে সেটা আমি খুঁজে পাচ্ছি না। উনি বার বার করে বলছেন বাজেট উৎপাদনমুখী। এখন সেটা যদি এ্যানালিসিস করে বাজেট উৎপাদনমুখী হয় তাহলে কি পরিমাণ উৎপাদনমুখী, উনি যেটা চাইছেন এই ৬৬৮ কোটি টাকা যেটা কনসোলিডেটেড ফান্ড থেকে এনে ব্যবহার করবেন এটাকে যদি ওয়ার্ক আউট করা যায় তাহলে উৎপাদন আউট অব দি রেভিনিউ এ্যাকাউন্ট কত--১৩৫ কোটি টাকা।

এখন এই ৬৬৮ কোটি টাকার মধ্যে ১৩৫ কোটি টাকার অঙ্ক যদি কষা যায় তাহলে কি দেখা যাবে--১৯'৪ হচ্ছে আউট অব দি রেভিনিউ এক্সপেনডিচার, তার ভিতর ক্যাপিটাল এক্সপেনডিচার, বিলডিং, রোডস ইত্যাদি আছে, এই সমস্ত নিয়ে এটা। তারপরে বাকিটা চলে যাচ্ছে রেভিনিউ এ্যাকাউন্টে প্রায় ৮০ ভাগের মত। কাজেই এটাই ওনার স্ট্রাক-চারাল আউটলে অব দি এন্টায়ার বাজেট। এখন এর ভিতর দিয়ে ফিউডালিজম ডেলোপ-মেন্ট কার্ব করে, মনোপলি কার্ব করে এটা উনি করতে পারবেন না, বরঞ্চ এতে ফিউ-ডালিজমকে সাহায্য করবেন এবং মনোপলিকে উনি সাহায্য করবেন। কাজেই একটা নূতন কিছু উনি করতে পারছেন না। এখন এর এ্যাকচুয়্যাল পারফরমেন্স কি হল? এই যে টাকাগুলি স্যাংসান করছি, বারবার খরচ হচ্ছে আইন-কানুন ভেঙ্গে অতিরিক্ত বাজেট আসছে--আমরা আজকে অতিরিক্ত বাজেট মঞ্জুর করব এবং আগামী বছরের বাজেট পাশ করছেন, এ্যাপ্রোপ্রিয়েশন করছেন--কিন্তু টাকা উনি খরচ করে দিয়েছেন, ২১১ কোটি টাকা মঞ্জুর করতে চেয়েছেন, এটা খরচ হয়ে গেছে। কিন্তু ৫ কোটি টাকার বেশী খরচ করবার অভ্যাস নেই, ক্ষমতা নেই, এটা উনি করেছেন। এখন সেটা যদি দেখা যায় যে ১৯৭১-৭২ সালে ৬১ কোটি টাকা খরচ করতে পারেন নি, ১৯৭২ সালে ৭৮ কোটি টাকা খরচ করতে পারেন নি, ১৯৭৩-৭৪ সালের কথা বলতে পারছি না। এখন এইটা আছে, উনি কিভাবে ব্রেকথ্রু করবেন যেটা সম্ভবপর নয়--এখন প্রপার ইউটি-লাইজেসন অব দি মানি যেটা আমরা ডিসবার্স করবো, এটা করতে গেলে দুটি দিক আছে। একটি হচ্ছে এমবাজেলমেন্ট, মিসএ্যাপ্রোপ্রিয়েসন এইগুলি আছে, ২নং হচ্ছে প্রপার এসটি-মেসন, প্ল্যানিং এইগুলি নেই এবং এইগুলি সম্পর্কে আমি নিজের কথা কিছু বলছি না, অডিট রিপোর্ট যা আছে সেটা যদি দেখা যায় তাহলে দেখা যাবে সেই অডিট রিপোর্টে তাঁরা অনেকগুলি জিনিস তুলে ধরেছেন। একটি কিরকম দেখুন, ১৯৬২ সালে ২৫ হাজার ৪৩ টাকা তছরূপ হল, রেভিনিউ ডিপার্টমেন্ট, হাওড়ার একজন তহশীলদার এটাকে মিসএ্যাপ্রোপ্রিয়েট করল, সেটা ধরা পড়ল ১৯৬৪ সালে। এখন এই ধরণের ঘটনা বহু আছে। এই যে ঘটনা ঘটল--একজন নিম্নশ্রেণীর কর্মচারীর উপর দায়িত্ব আছে যে টাকা উনি দেখবেন, অথচ এর আগে বহুবার অফিসার চেক করেছেন। কাজেই প্রপার ইউটি-লাইজেসন যদি করতে হয় তাহলে তছরূপ বন্ধ করবার জন্য বর্তমান যে ট্রেজারী রুলস আছে, অন্যান্য যে রুলস আছে সেগুলি এ্যামেন্ড করা দরকার।

সেটা উনি করবেন কিনা, এখন এ সম্পর্কে পাবলিক এ্যাকাউন্টস কমিটিও অডিট রিপোর্টের উপর অনেক রকম মন্তব্য করে গিয়েছেন এবং তাঁরা বলে গিয়েছেন যে ডিপার্ট-মেন্টের সতর্ক হওয়া উচিত ও নিম্নশ্রেণীর কর্মচারীদের উপর দায়িত্ব না দিয়ে অফিসারদের উপর দায়িত্ব দেওয়া উচিত এবং সেখানে চেক-আপের ব্যবস্থা থাকা উচিত। এ ব্যাপারে তাঁরা কতকগুলি সাজেসানও দিয়েছেন, অন্যান্য কমিটিও সাজেসান দিয়েছেন এমন কি পার্লামেন্ট কমিটিও সাজেসান দিয়েছেন। এই যে তছরূপ হচ্ছে, ইউটিলাইজড হচ্ছে না, বছরের শেষে আনস্পেন্ট থেকে যাচ্ছে এ ব্যাপারে তাঁরা সাজেসান দিয়েছেন এবং বলেছেন ইনটারনাল অডিট সিসটেম প্রত্যেক ডিপার্টমেন্টে চালু করতে হবে। তা ছাড়া ট্রেজারী রুলস পরিবর্তন করতে হবে। রিকনসিলিয়েসান উইথ দি এ্যাকাউন্টস এটা মাঝে মাঝে করতে হবে, ইভ্যালুয়েসান করতে হবে--প্রমপ্ট ইভ্যালুয়েসান করতে হবে। তারপর সবচেয়ে প্রয়োজনীয় যেটা সেটা হচ্ছে, ইউটিলাইজেসান সার্টিফিকেট। এই ইউটিলাইজেসান সার্টিফিকেট পাওয়াই যায় না--৮ বছর ১০ বছর ধরে পাওয়া যায় না। ১৯৭০ সালের অডিট রিপোর্টে বলা হচ্ছে, ১১ হাজার ৬৮১টা ইউটিলাইজেসান সার্টিফিকেট নেই। সেই টাকাটা কিভাবে খরচ হয়েছে, আদৌ করচ হয়েছে কিনা সেটা যতক্ষণ পর্যন্ত না ইউটিলাইজেসান সার্টি-ফিকেট পাওয়া যাচ্ছে ততক্ষণ পর্যন্ত জানা যাবে না। টাকার অঙ্কে এর পরিমাণ হচ্ছে ৩৭'৫০ লক্ষ টাকা--এই টাকার ইউটিলাইজেসান সার্টিফিকেট নেই। তার মধ্যে মৃত্যুঞ্জয়বাবুর শিক্ষাদপ্তরের ১০ হাজার ২৮৮টা ইউটিলাইজেসান সার্টিফিকেট এ্যামাউনটিং টু ৩০ কোটি ৪৮ লক্ষ টাকা নেই। এখন যখন ইউটিলাইজেসান সার্টিফিকেট দেবে তখন হয়ত দেখা যাবে টাকাগুলি মিসইউজ হয়েছে বা ডিফালকেসান হয়েছে, এই ধরনের প্রশ্নগুলি আসে। সেইজন্য কন্ট্রোল ওভার এক্সপেনডিচার সেটা আমাদের এ্যাপ্রোপ্রিয়েশান বিলে

সীমাবদ্ধ থাকা উচিত। এ বিষয়ে আমি ওঁর দৃষ্টি আকর্ষণ করছি এবং জিজ্ঞাসা করছি এগুলি করবেন কিনা জানাবেন। তারপর ১৯৭০ সালের অডিট রিপোর্টে একথা বলা হয়েছে যে ১০টি ক্ষেত্রে ১৪·৩৭ কোটি টাকা আননেসেসারী স্যাংসান করা হয়েছে, ১০টি ক্ষেত্রে ৮৩ কোটি ৮৬ লক্ষ টাকা একসেস স্যাংসান করা হয়েছে, ৭টি ক্ষেত্রে ৯৬১ কোটি টাকা কম স্যাংসান করা হয়েছে। কাজেই ডিসট্রিবিউসান করে দেবার পর ইউটিলাইজেসানের ক্ষেত্রে যদি নজর না থাকে তাহলে স্যাংসান করে কি হবে? প্রপার প্ল্যানিং, প্রপার এষ্টিমেসান এগুলি কেন জোর দিচ্ছেন না বুঝতে পারছি না। স্যার, এই প্রসঙ্গে আমি একটি ঘটনার কথা বলব। কংসাবতী প্রজেক্ট সম্বন্ধে অডিট রিমার্ক করছে,

Had the estimated quantity of each varieties of items of works been fairly correct, Government could have saved 4 crores 52 lakhs.

কংসাবতী প্রজেক্টের একটা জায়গা ১৭০ থেকে ১৭৬ এবং ১৮৫ থেকে ২০২ চেনে মাটি কাটার জন্য দুজন কনট্রাকটরকে দেওয়া হয়। সেই দু'জন কনট্রাকটর পুরো কাজটা করলো না অথচ পুরো পেমেন্ট হয়ে গেল। তারপর আবার তিন নম্বর কনট্রাকটরকে দেওয়া হল। এই সমস্ত ট্যোটাল করে বলছে, যদি প্রপার এষ্টিমেসান হত ইচ ভ্যারাইটি অব ওয়ার্কে তাহলে ৪ কোটি ৫২ লক্ষ টাকা সেভ করা যেত। এই ধরণের বহু উদাহরণ ও তছরূপের বিবরণ এর মধ্যে আছে। আমি আমার সীমিত সময়ের মধ্যে তারমধ্যে যেতে চাই না। কাজেই সে বিষয়ে আর বিশেষ কিছু বলতে পারছি না। এখন এঁরা তো আইন-কানুন কিছুই মানছেন না, এ বছর ঐ টেকনোক্র্যাট ও বুরোক্র্যাটদের ঝগড়া-ঝাটির ভেতরে বহু টাকা আনস্পেন্ট থেকে যাবে বুঝতে পারছি। এখন আনএমপ্লয়েড গ্রাজুয়েটদের জন্য ২২ লক্ষ টাকা বাজেটে আছে। সেই টাকাটা কোন অনুগ্রহভাজন ব্যক্তি পাবে বা কোন মন্ত্রীর অনুগ্রহভাজন ব্যক্তি পাবে সেটা এখনও ঠিক করতে পারেন নি। সেইজন্য অডিট বলছে কাকে দেবে সেটা ঠিক নেই, তোমরা স্যাংসান চাইছ কি করে।

[6 10 - 6-50 p m.]

এই সমস্ত ডিসবার্স করে আসা যেতে পারে। এখনও এইভাবে চলছে, সেজন্য প্রপার ইউটিলাইজেসান-এর জন্য যা করা উচিৎ অন্তত পক্ষে ন্যূনতমভাবে এই যে বইটা তৈরী করেছেন দি ওয়েস্ট বেঙ্গল ফাইন্যান্সিয়াল রুল-এর সমস্তগুলি দেখতে হবে না, এর যে ৩৬৫তে যে রুলটা আছে, আর ৩৮২টা এই দুটোর সম্মান করার জন্য বলছি। উনি যতই বলুন না এই ২টি সম্মান করবেন। তাহলে এই ধরনের সাপ্লিমেনটারি বাজেট করার দরকার হবে না। আর এই ধরনের এক্সেসে টাকা থাকে না, ব্যাড ইউটিলিজেসান হয় না। এইগুলি সম্পর্কে প্রতিশ্রুতি দিন যে এই দুটি অন্তত আমরা করবো। এইগুলি মেনে আমরা চলবো। আর যদি না করতে পারেন তাহলে বইটা তুলে দেওয়া উচিত। এটাতো পার্লামেন্ট থেকে আরম্ভ করে সব জায়গায় এই রুলটা আছে, এগুলি কেন অবজ্ঞা করা হবে না। যার জন্য সমস্ত বাজেটটা একটা এ্যানারকিক বাজেট হয়ে যায় এক্সট্রা-এক্সপেনডিচার হয়ে যায় এবং আমাদের বহু টাকা এ্যাডিসন্যাল এক্সপেনডিচার হিসাবে স্যাংসান করতে হয়। সেজন্য এটা ওনাদের কাছে বলবে এবং এই সম্পর্কে উনি বক্তব্য রাখবেন। এখানে উনি একটা কথা বলেছেন, সেই যে পুরানো কথা ঐ যুক্তফ্রন্ট আমলে কি হয়েছে। তাদের পারফরমেন্স আর আমাদের পারফরমেন্স এই দুটো প্রায়ই তুলনা করেন। আমি সেদিকে বলতে চাই না, যে এ্যাকচুয়াল পারফরমেন্স কি হয়েছে। এ ক্ষেত্রে উনি যেটা বলেছেন তাড়াতাড়িতে হয়ত টোটাল-এ ভুল হতে পারে, তাতে দেখা যাচ্ছে যে ১৯৬৭-৬৮ সালে যুক্তফ্রন্ট আমলে এই প্ল্যান পারফরমেন্স-এ যেটা উনি বলেছেন পেজ ৩-এ টোটাল দিয়ে দেখলাম ১৭৯ কোটি তারপর দেখলাম ২০১ কোটি তারপর ১৯৭১-৭২ সালে ২৭৯ কোটি এবং উনি দেখিয়েছেন ৪৫৮ কোটি টাকা আমরা পরিকল্পনা বাবদ খরচ করেছি। উনি হয়ত ভুলে গেছেন, তিনি বাজেট বক্তৃতায় বলেছেন টাকার দাম হচ্ছে ৩৬ পয়সা। সেইভাবে যদি এটা করি তাহলে কি দাঁড়ায়? কোয়ানটাম অফ ওয়ার্ক হবে না ১৬৩। তাহলে ১৬৭ যেটা ১৯৬৭-৬৮ সালে ছিল সেই কোয়ানটাম অফ ওয়ার্ক দাঁড়াচ্ছে ১৬৩। কাজেই কত টাকা খরচ করলাম এটা বড় কথা নয়। আপনি

বাজেটে মূল যেটা পরিবর্তন করছেন, যে ওয়ারকিং বাজেট তারই আমি বিশ্লেষণ করে সেইভাবে যদি যাই তাহলে দেখবো যে ১৯৬৭-৬৮ সালে যে পরিমাণ ওয়ারকিং হয়েছিল কম টাকাতেও এখন তার চেয়ে কম ওয়ার্ক হবে। কারণ এই কথা বলতে চাই যে এই রকমভাবে ইনফ্লেটেড এ্যামাউন্ট বসিয়ে দিলেই হবে না। ওনার কতকগুলি আছে, যেমন সিক্‌সথ ফ্যানাইনান্স কমিশান অনেক টাকা দিচ্ছে যেটা সেই সময় দেয়নি। কতকগুলি মেমোরেবল সিচুয়েসান আছে এবং এ্যাটমোসফিয়ার চেঞ্জ হয়েছে। কাজেই এটাতো একটা কমপ্লেনসেনসি নিয়ে আমাদের মাননীয় সদস্যদের কাছে এইভাবে রাখা টু মিসগাইড আস। সেজন্য রিয়েলিটি-র দিকে যাওয়া উচিৎ। সেই রিয়েলিটি কি? উনি সব করতে পারেন যদি একটা দিকে সাহসের সঙ্গে এগিয়ে আসেন। সেটা কি? অনেকে বলেছেন দ্রব্যমূল্য, অনেকে বলেছেন টাকার দাম কমছে, সব সমস্যার সমাধান হয় যদি উনি আসেন এবং যদি এই নিয়ম অনুযায়ী এবং বিধি অনুযায়ী দ্রব্যমূল্য কমাতে চান তাহলে আসুন সাহসের সঙ্গে বিধানসভার সকলে একমত হয়ে এর জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করি তাহলে ঐ বাজেটকে মর্য্যাদা দেওয়া হবে। মানুষের খাদ্যের মূল্য যেভাবে বাড়ছে সেটা কন্ট্রোল করা যাবে এবং গোটা পশ্চিমবাংলাকে নূতন পথে নিয়ে যেতে পারা যাবে। সুতরাং আশা করি সেই পথে এগিয়ে যাবেন। মোটামুটি একথা বলে, এবং এইজন্য এটা সমর্থন করতে পারছি না।

**Dr. Ramendra Nath Dutt**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আজ যে এ্যাপ্রোপিয়েশান বিল এনেছেন এটা আমি সমর্থন করছি, এবং এই প্রসঙ্গে কিছু বলতে চাই। আমরা বাজেট পাশ করি এবং তার এ্যাপ্রোপ্রিয়েশানও পাশ করে দিই। তারপর সরকারী আমলাদের হাতে পড়ে এবং তারা তাদের ইচ্ছামত খরচ করে। আমার মতে আরো একটু খুটিয়ে দেখা দরকার যে সরকার কিভাবে টাকাটা খরচ করছে। কিন্তু সেই ব্যাপারে আমাদের হাত থাকে না। এর জন্য আমি প্রস্তাব করছি যে যেখানে কোন একটা মেজর ওয়াক হবে, একটা করে ডিপার্টমেন্ট থেকে কমিটি করে সেই কমিটি টেকনিক্যাল ওয়ার্কটা বাদ দিয়ে বাকিটা সুপারভাইজ করতে, এতে অনেক দুর্নীতি দুর হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খরচ হবার পর একমাত্র পাবলিক এ্যাকাউন্টস্ কমিটির মাধ্যমে কয়েকজন এম,এল,এ টের পান যে কোথায় কি অপব্যয় হয়েছে, কোথায় কত টাকা চুরি হয়েছে। কিন্তু এই পাবলিকা এ্যাকাউন্টস্ কমিটির রিপোর্ট এ্যাসেম্বলিতে প্লেস হয়, তা নিয়ে কোন ডিসকাশন হয় না এবং দুর্নীতির ব্যাপারে কোন এ্যাকশন নেওয়া হয় না। আমার মতে একটা দিন ধার্য করে যদি সম্ভব হয় পূর্ববর্তী বৎসরের পাবলিক এ্যাকাউন্টস্ কমিটির রিপোর্ট নিয়ে ডিসকাশন করার পর এ্যাকশন নেওয়া দরকার তাহলে দুর্নীতি কিছুটা কমবে এবং সুষ্ঠু ভাবে কাজ হবে। মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের আমলে ১৯৬৬ সনের একটা দুর্নীতির কথা বলছি। ফুড ডিপার্টমেন্ট থেকে ১২৫ লক্ষ টাকা ভাড়াতে একটা গুদাম ভাড়া করা হ'ল। ৯ মাস ধরে ভাড়া চললো, ভাড়া নেওয়া হ'ল বিড়লার কাছ থেকে। ৯ মাস পরে বলা হ'ল আর গুদামের দরকার নেই। এই নয় মাস সেখানে এক বস্তাও ধান চাল রাখা হ'ল না। এটা আমলারা খুসী মত খরচ করলো, অথচ এটা সম্পূর্ণভাবে অপচয় হ'ল। এইরকম ভুরি ভুরি দুর্নীতি আমরা পেয়েছি এর আগে আমাদের মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের আমলে। সেই জন্য পাবলিক এ্যাকাউন্টস্ কমিটির রিপোর্ট নিয়ে ডিল করা উচিত এবং এ্যাকশন নেওয়া উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয় সরকারী অফিসে যে কাজ কর্ম হয় তার কোন এ্যাসেসমেন্ট করা হয় না। স্টাফরা কেউ ১১।১২টার সময় আসেন এবং অফিসে যেন সরকারকে উদ্ধার করে দেন। রাইটার্স বিল্ডিংসে গেলে বুঝতে পারবেন অনেকে দিনে একবার কলম পর্য্যন্ত ধরেন না। একই চিত্র সাবডিভিশন এবং ডিস্ট্রিক্ট অফিসেও দেখতে পাবেন। দু'একজন স্টাফ আবার অফিসগুলোতে নভেল নিয়ে গিয়ে পড়েন, দু চারজন মহিলা স্টাফ অফিসে উল নিয়ে গিয়ে বোনেন। সরকারী কাজকর্ম কিছুই করেন না। অনেক সময় দেখা যায় অফিসের টেবলের উপর দাঁড়িয়ে অর্গানাইজেশনের মিটিং করছেন। এই সবগুলো বন্ধ করতে গেলে এ্যাসেসমেন্ট অব ওয়াক

প্রত্যেক স্টাফের জন্য করা দরকার। এই জন্য প্রত্যেক স্টাফকে ডেলি ডায়েরি মেনটেন করতে হবে। এই ডায়েরিটা এ্যাট দি এন্ড অব দি মান্থ তাদের যে সুপরিয়ার অফিসার তিনি এটা চেক করে দেখবেন এবং এই চেক করার ফলে তার প্রমোশন নির্ভর করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রত্যেক জেলায় প্রত্যেক সাবডিভিশনে এত ব্রাঞ্চ বেড়েছে, সেখানে সাধারণ সরল গ্রামের গরীব তারা বুঝতে পারে না, কোন অফিসে গিয়ে কি কাজ পাবো। আমি প্রস্তাব করছি যে বি,ডি,ও, অফিসে একটা এনকোয়ারি কাউন্টার খোলা দরকার। সেখানে গ্রামের লোক এসে খোঁজ পেতে পারে যে কোন জায়গায় গেলে কি কাজ পাওয়া যেতে পারে সর্বশেষে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে আমাকে বলার সুযোগ দিয়েছেন তার জন্য ধনাবাদ জানাই।

**Shri Sarat Chandra Das :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মনোমোহিনী মূর্তি ভগবানের সুধাভাণ্ড নিয়ে অমৃত বন্টনের সময় সর্বশেষে দৈত্যদের বসিয়েছিলেন এবং ওদের কাছে যেতে যেতে শুধাভাণ্ড শেষ হয়ে যায়। সেইরকম আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অর্থ প্রয়োগ বিল আমাদের সামনে পেশ করেছেন এবং অনুন্নত এলাকা অনুন্নত সম্প্রদায়ের কল্যাণ ইত্যাদি অনেক তিনি বলেছেন, বলার পরে আমাদের পুরুলিয়া পর্য্যন্ত যেতে যেতে সেই শুধাভাণ্ড পৌঁছবে কিনা সেটা সন্দেহ আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কিছু নিবেদন করতে চাই। আমাদের শ্রদ্ধেয় নেতা শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয়, তিনি আজকে পুরুলিয়া জেলার নাম করলেন এবং বললেন সবচেয়ে অভাবগ্রস্থ জেলা হচ্ছে পুরুলিয়া জেলা। সেই অভাবগ্রস্ত এলাকায় কাজ করার কথা তিনি বলেছেন। যদিও তাঁকে আগে চিনতাম না, কিন্তু ১৯৬৭ সালের আগে এই মন্ত্রীসভায় তিনি ছিলেন এবং অনেকদিন মুখ্যমন্ত্রী থাকার ফলেও যিনি পুরুলিয়া জেলার কথা মনে রাখেননি, তাঁর কাছ থেকে পুরুলিয়া জেলার কথা শুনে অত্যন্ত আনন্দ বোধ করছি।

[6-56- 7-00 p.m.]

অনেকদিন মুখ্যমন্ত্রী থাকার সময় যিনি পুরুলিয়া জেলার কথা মনে রাখেননি তার কাছে আজকে পুরুলিয়া জেলার কথা শুনে অত্যন্ত আনন্দিত বোধ করছি। সবচেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে তাঁকে আমরা একজন স্বাধনিতা সংগ্রামের অহিংস কর্মী হিসাবে দেখে এসেছি, তিনি আজকে বিপ্লবের কথা বলেছেন, আরো আশ্চর্য্য হচ্ছে শীশ মহম্মদ মহাশয় শান্তি শৃঙ্খলার কথা বলেছেন। একেই বলে বেকায়দায় পড়লে শয়তানও মাছি ধরে ধরে খায়। নাহলে শীশ মহম্মদ সাহেব কি করে শান্তি শৃঙ্খলার কথা বলেন। অনুন্নত জেলায় কাজ করবার জন্য সুন্দর সুন্দর পরিকল্পনা এবং অর্থ বরাদ্দ করেছেন আজকে আমাদের অর্থমন্ত্রী, প্রায় ৫৬২ কোটি ১৬ লক্ষ ১৭ হাজার টাকা বাজেটে রয়েছে এবং ১০৭ কোটি টাকা তিনি রেখেছেন বিবেক অনুদান হিসাবে। এই বিবেক অনুদানটা আমরা আশা করব যে তিনি প্রভাবশালী এলাকায় না খরচ করে অনুন্নত, অভাবগ্রস্ত এলাকায় খরচ করবেন। আমার এইকথা বলার কারণ, বিবেক অনুদান আজ পর্যন্ত আমাদের জেলা পায়নি। আমরা তাই নিশ্চয়ই তার কাছে আশা করব যে তিনি আমাদের অনুন্নত অবহেলিত পুরুলিয়া জেলার জন্য একটা ডেভলপমেন্ট বোর্ড গঠন করে এই ১০৭ কোটি টাকা খরচ করবেন। যাই হোক আমার সময় শেষ হয়ে যাওয়ার জন্য আমি আর আপনাকে ডিসটার্ব করব না, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Sankar Ghose :**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দুটো এপ্রোপ্রিয়েশন বিলের উপর মাননীয় সদস্যরা সাধারণ ভাবে তাঁদের সমর্থন জানিয়েছেন এবং তাঁরা কিছু গঠনমূলক প্রস্তাব করেছেন। কিছু কিছু সমালোচনাও হয়েছে, তারও আমি উত্তর দেব। মাননীয় সদস্য প্রফুল্লচন্দ্র সেন মহাশয়, বিশ্বনাথ মুখার্জী মহাশয়, এবং শীশ মহম্মদ সাহেব বিভিন্ন ক্ষেত্রে সমালোচনা

ছাড়া গণতন্ত্রের ভবিষ্যৎ সম্বন্ধেও কিছু বলেছেন। আমাদের দেশে এখন সঙ্কট আছে, কিন্তু সঙ্কট আছে বলে গণতন্ত্রের প্রয়োজন আরো বেশী, এই সঙ্কটের সময় হতাশার মনোভাব দিয়ে কিম্বা পরাজিতের মনোভাব দিয়ে আমরা আমাদের দায়িত্ব পালন করতে পারব না। এই সঙ্কট আছে, কারণ অর্থনৈতিক সঙ্কট রয়েছে, অর্থনৈতিক দুর্দশা রয়েছে, কিন্তু অর্থনৈতিক উন্নয়নের জন্য কতগুলি জিনিষ অত্যাবশ্যক। যেমন আমরা শিল্পের ক্ষেত্রে, ইণ্ডাসট্রির ক্ষেত্রে বলি যে একটা ইণ্ডাসট্রিয়াল ইনফ্রা-স্ট্রাকচার দরকার, সেই রকম অর্থনৈতিক উন্নয়নের জন্য একটা পলিটিক্যাল এবং সোসিয়াল ইনফ্রা-স্ট্রাকচার দরকার, সেই পলিটিক্যাল ইনফ্রা-স্ট্রাকচার হচ্ছে শান্তির আবহাওয়া সেই শান্তি পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হচ্ছে, যদিও শীশ মহম্মদ সাহেব বললেন জঙ্গলের রাজত্ব চলছে বর্বরের রাজত্ব চলছে, তিনি জেগে ঘুমিয়ে আছেন। আবার তার সঙ্গে এই কথা বললেন যে সাধারণভাবে বক্তৃতা করার অধিকার আছে, ট্রেড ইউনিয়ান আন্দোলন করবার অধিকার আছে, এই অধিকার স্বীকার করছি। পরবর্তীকালে তিনি বলেছিলেন পবিত্র সংবিধান সম্বন্ধে। এটা আনন্দের কথা যে তিনি সংবিধানকে পবিত্র দলিল হিসাবে বলেছেন, বলেননি যে এটা লক, স্টক এণ্ড বেরেল। সেই জন্য আমি বলছি অর্থনৈতিক সঙ্কট দূর করতে গেলে যে পলিটিক্যাল ইনফ্রা-স্ট্রাকচার দরকার তার প্রথম ইনফ্রা-স্ট্রাকচার হচ্ছে পলিটিক্যাল পিস, নিশ্চয়ই সেটা এখন পশ্চিমবঙ্গে আছে, দ্বিতীয়তঃ আমাদের একটা সোসিয়াল ইনফ্রা-স্ট্রাকচার দরকার, সেটা হচ্ছে সাম্প্রদায়িক প্রীতি।

যেটা পশ্চিমবঙ্গে আজ আছে, কিন্তু এই রকম প্রীতি কোনদিন ছিল না। অর্থনৈতিক উন্নয়ন করার জন্য পলিটিক্যাল এবং সোসাল ইনফ্রা-স্ট্রাকচার দরকার আর একটা জিনিষ আজ দরকার সেটা হচ্ছে সাইকোলজিকাল ইনফ্রা-স্ট্রাকচার। আজ যারা সমালোচনা করছেন তাঁদের বক্তব্যের মধ্যে একটা হতাশার সুর রয়েছে। এ জিনিষ দিয়ে আমরা উন্নয়ন করতে পারি না। গণতন্ত্রের জন্য আত্মবিশ্বাস দরকার। সঙ্কট যতই ঘনীভূত হবে ততই উন্নয়নের জন্য সাইকোলজিক্যাল ইনফ্রা-স্ট্রাকচার দরকার। কেউ বলেছেন গুজরাট হতে পারে, কিন্তু পশ্চিমবঙ্গে কোনদিন গুজরাট হবে না। কেউ বলেছেন বিপ্লব আসবে, কিন্তু বিপ্লব আসবে মানে হিংসা নয়। বিপ্লব আসবে মানে আমূল পরিবর্তন আসবে এবং সেটার জন্য আমরা বদ্ধপরিকর। কিন্তু এই বিপ্লব আনার সময় যদি আমরা মনে করি রাজ্য সমস্ত কাজ করবে—তা হয় না। কেন্দ্রের কিছু কিছু ক্ষমতা ও দায়িত্ব আছে। কেন্দ্রের বৈদেশিক নীতি কি হবে, অর্থনৈতিক নীতি কি হবে সেটা একটা বিষয়। এখন যে বিপ্লব আসবে তার মানে আমূল পরিবর্তন আসবে। আমাদের দেশে আমূল পরিবর্তন আসতে বাধ্য এবং যে দারিদ্র বেকারী ও সমস্যা আছে তা চিরকাল থাকবে না এবং জনসাধারণও সেটা সহ্য করবে না। কিন্তু হিংসার আশ্রয় বা হতাশার মনোভাব নিয়ে এই পরিবর্তন আসবে না। অনেকে সমালোচনা করে মূল্যবৃদ্ধির কথা বলেছেন। মূল্যবৃদ্ধি আজ বাস্তব সত্য এবং এই মূল্যবৃদ্ধি পশ্চিমবঙ্গ, সারা ভারতবর্ষ এবং সারা বিশ্বে আছে। এর বিরুদ্ধে নানাভাবে আমাদের সংগ্রাম করতে হবে। এই মূল্যবৃদ্ধি ১০ বছরে বৃটেনে ২০ পারসেন্ট জিনিষের দাম বেড়েছে। যুক্তরাষ্ট্রে ১৯ পারসেন্ট জিনিষের দাম বেড়েছে, জাপানে সাড়ে ১৫ পারসেন্ট জিনিষের দাম বেড়েছে। এটা সারা বিশ্বের সমস্যা। এই সমস্যার মোকাবিলা করার জন্য পশ্চিমবঙ্গে যেটা করনীয় সেটা এই সরকার করবে। এরজন্য দরকার উৎপাদন বৃদ্ধি এবং পাবলিক ডিসট্রিবিউসান সিসটেম-কে জোরদার করা। পশ্চিমবঙ্গে মূল্যবৃদ্ধির জন্য সাধারণ মানুষের দুর্দশা খুব হচ্ছে। কিন্তু আমাদের যে পাবলিক ডিসট্রিবিউসান সিসটেম আছে তাতে স্ট্যাটুটারি রেশনিং-এর দোকান ২ হাজার ৭০০ জনসংখ্যার তুলনায় যেকোন অঙ্গরাজ্যের চেয়ে বেশী—এবং এম, আর-এর দোকান ১৩ হাজার ৫০০—এটা অনুপাত ধরলে অন্য অঙ্গরাজ্যের চেয়ে বেশী। এরজন্য আমাদের অল ইনডিয়া ওয়াকিং ক্লাস কনজিউমার প্রাইস ইনডেক্স আগাষ্ট ১৯৭২ থেকে আগাষ্ট ১৯৭৩ পর্য্যন্ত অন্যান্য জায়গায় যেখানে ১৯ শতাংশ বেড়েছিল সেখানে আমাদের ১১ শতাংশ বেড়েছে। কিন্তু তাহলেও লোকের দুর্দশার সীমা নেই এবং তার জন্য যেটা আমাদের হাতে আছে সেই মত, কিছু কিছু ব্যবস্থা নিচ্ছি। আমারা এসেনসিয়াল সাপ্লাই কর্পোরেসান গঠন করেছি

যাতে করে কেবলমাত্র সিরিয়াল নয়, নন-সিরিয়াল ক্ষেত্রেও মাসটার্ড অয়েল, পালস ইত্যাদি জিনিষ যাতে রাজ্য সরকার নিজে এনে সাধারণ মানুষের মধ্যে ন্যায্য দামে বণ্টন করতে পারে তার ব্যবস্থা করেছি।

[7-00—7-10 p.m.]

এই এসেনসিয়াল সাপ্লাইজ কর্পোরেশানের জন্য আমরা ২৫ লক্ষ টাকা উদ্বৃত্ত খরচ করেছি যেটা সাপ্লিমেন্টারী গ্রান্টে রয়েছে এবং এই এসেনসিয়াল সাপ্লাইজ কর্পোরেশান যাতে ব্যাংক থেকে ধার নিতে পারে ৫ কোটি টাকা অন্ততঃ তার জন্য ব্যাংককে গ্যারান্টি দিতে হতে পারে, আজকে সেই ফাইল সই করেছি। এরপরে এটা ক্যাবিনেটে যাবে। সুতরাং আমাদের রাজ্য সরকারের যেটা করণায় সেই কাজ আমাদের করতে হবে এবং আমরা করছি। মাননীয় সদস্য প্রফুল্ল সেন মহাশয় বলেছেন যে সার নেই, বিদ্যুৎ নেই। সার যে নেই সেটা সত্য কথা। সারা বিশ্বের ২৫ পারসেন্ট সারের উৎপাদন কমে গেছে অয়েল ক্রাইসিসের জন্য। আমাদের সারের উৎপাদন বৃদ্ধি করতে হবে। এত যে সমস্যা এই সমস্যাগুলিকে যদি ক্যাটালগ করি তাহলে আমাদের দায়িত্ব শেষ হয়ে যাবে না, এই সমস্যার কি সমাধান আছে সেটা খুঁজে বের করতে হবে। এই অয়েল ক্রাইসিসের পরিপ্রেক্ষিতে আমরা বলেছি কোল বেসড ফার্টিলাইজার প্ল্যান্ট করতে হবে। পশ্চিমবঙ্গে কয়লা রয়েছে, জিওলজিস্টরা বলেন ৫০০ বছর ব্যবহারের জন্য পশ্চিমবঙ্গে কয়লা রয়েছে। ডাঃ বিধান চন্দ্র রায় কোল বেসড ফার্টিলাইজার প্ল্যান্টের কথা বলেছিলেন, সেই সময় তার মত গৃহীত হয়নি, কিন্তু আজকে আমরা জানি সেটার প্রয়োজনীয়তা কত। সুতরাং তার দিকে আমরা দৃষ্টি দিয়েছি। কেবল কেমিক্যাল ফার্টিলাইজার নয়, কারণ, কেমিক্যাল ফার্টিলাইজার কেবল দিলে জমির উবর্রতার কিছু ক্ষতি হয়, সেজন্য অর্গানিক ফার্টিলাইজার দরকার। সেজন্য শহরের জঞ্জাল থেকে কম্পোস্ট ফার্টিলাইজার করার জন্য আমরা কিছু কিছু ব্যবস্থা নিয়েছি। প্রফুল্ল সেন মহাশয় বলেছেন বিদ্যুৎ নেই। চতুর্থ পরিকল্পনাকালে বিদ্যুতের জন্য কিছু করা হয়নি বলে বিদ্যুৎ নেই। কিন্তু তার জন্য আমাদের কিছু করতে হবে। চতুর্থ পরিকল্পনাকালে বিদ্যুতের জন্য বরাদ্দ ছিল ৯০ কোটি টাকা। বিদ্যুতে এতবড় ঘাটতি আছে বলে আমরা আগামী বছরে বিদ্যুতের যে প্ল্যান নিয়েছি তাতে এক বছরে ৪৭ কোটি টাকা বিদ্যুতের জন্য দিয়েছি, চতুর্থ পরিকল্পনায় যা ছিল তার প্রায় অর্ধেক। সাঁওতালডিহিতে দ্বিতীয় ইউনিট ১২০ মেগা ওয়াটের পরিকল্পনা নিয়েছি, ব্যান্ডেল, কোলাঘাটের প্ল্যান্ট নিয়েছি যাতে আরও বেশী বিদ্যুৎ হতে পারে। প্রফুল্ল সেন মহাশয় বলেছেন ভূমিহীন কৃষকের সংখ্যা বেড়ে যাচ্ছে। এই ভূমিহীন কৃষকের সংখ্যা বেড়ে যাচ্ছে বলে আমরা সি.এ.ডি-পি'র পরিকল্পনা নিয়েছি। এই পরিকল্পনার মাধ্যমে ভূমিহীন কৃষক, প্রান্তিক চাষী তার যোগ্য মর্যাদা পাবে, স্থিরভাবে উপার্জন করতে পারবে। সেজন্য সি.এ.ডি.পি প্রকল্প চালু করতে চাই। সুতরাং আমাদের যেটা করণায় সেটা করতে হবে। ভূমিহীন কৃষকের সংখ্যা বেড়ে যাচ্ছে, আমরা তার জন্য প্রকল্প নিচ্ছি সি.এ.ডি.পি-র যেটাতে টেক্‌নোলজিক্যাল কনসালটেসান হবে। যদি আধুনিক বিজ্ঞানের এই প্রযুক্তিবিদ্যার মাধ্যমে কালেক্‌টিভাইজেসান না করে টেক্‌নোলজিক্যাল কনসালটেসান করতে পারি, প্রান্তিক চাষী ক্ষুদ্র চাষী যাতে উপকৃত হতে পারে তার জন্য আমরা করছি কমান্ড এরিয়া ডেভেলপমেন্ট, এবং বড় বড় ক্যানাল ইরিগেশানের জন্য যে বিরাট লগ্নী করেছি সেটার উপকার সবাই যাতে পেতে পারে, বড় বড় চাষী কেবল নয়, মাঝারী ছোট চাষী সবাই যাতে পায় তার বন্দোবস্ত আমরা করেছি। ছোট চাষী প্রান্তিক চাষীর উন্নয়নের জন্য যে স্মল ফারমাস এণ্ড এগ্রিকালচারাল লেবারাস প্রোগ্রাম তার সাথে যুক্ত ডাউট প্রোন এরিয়া প্রোগ্রাম সেটা যাতে চালু হতে পারে তার ব্যবস্থা করছি।

মাননীয় সদস্য পি, সি, সেন বলেছেন সমস্যা রয়েছে। আমরা সেই সমস্যার সমাধানের জন্য চেষ্টা করছি এবং সেই চেষ্টা আমরা চালিয়ে যাব। তিনি বললেন ল্যান্ড রেভিনিউ যেটা আদায় হয় সেটা ডিপার্টমেন্টের খরচেই চলে যায়। সেটা ছিল পি, সি, সেনের আমলের কথা। ল্যান্ড রেভিনিউ আদায়ের জন্য যে খরচ হয় তার সঙ্গে সঙ্গে যদি আদায়

না বাড়াতে পারি তাহলে ওই অবস্থাই হবে। সেইজন্য আমরা ল্যান্ড রেভিনিউ আদায় বাড়াবার জন্য ল্যান্ড রেভিনিউ ভূমি রাজস্বের হার বাড়িয়েছি। ১৯৩৭ সালে শেষ বারের মত এই হার পরিবর্তিত হয়েছে। ১৯৭২ সালে আমরা সেচ বহির্ভূত এলাকায় ল্যান্ড রেভিনিউর হার দ্বিগুণ বাড়িয়েছি এবং সেচ এলাকায় তিনগুণ করেছি এবং টেন হেক্টর পর্যন্ত যাদের জমি আছে সেখানে আমরা টেন পারসেন্ট সারচার্জ করেছি। খরার জন্য আমরা সমস্ত কাজ করতে পারিনি। এটা করতে পারলে ল্যান্ড রেভিনিউর জন্য যে ব্যয় হবে তার চেয়ে আয় বেশী হবে। পি, সি, সেন যে সমস্যার কথা বললেন সেটা তাঁর সময়ে ছিল এবং সেই সমস্যার সমাধানের জন্য তখন চেষ্টা করা হয়নি। আমরা এখন সেই চেষ্টা করছি। আগে যে হার ছিল সেটা তাঁরা পরিবর্তন করবার চেষ্টা করেননি, যুক্তফ্রন্টও চেষ্টা করেনি। পি, সি, সেন বললেন, বিদ্যুতের উপর আমরা কিছু লগ্নী করছি কিন্তু আমাদের ইলেকট্রিসিটি রেটস্, কলেকসন বাড়ছে না। এটা সত্য কথা নয়। আমাদের কাছে যে পরিসংখ্যান রয়েছে তাতে দেখছি ১৯৭০-৭১ সালে ইলেকট্রিসিটি ডিউটি আমাদের ৬ কোটির নীচে ছিল অর্থাৎ ৫ কোটি ৮৭ লক্ষ টাকা। ১৯৭৩-৭৪ সালে সেটা ১২ কোটি হয়েছে। এই যে ১২ কোটি টাকা হয়েছে তার মানে হল ১৯৭০-৭১ সাল থেকে ৩ বছরের ভেতর আমরা এটাকে দ্বিগুণ করেছি। তারপর পি, সি, সেন সেলস্ ট্যাক্সের কথা বললেন যে সেলস্ ট্যাক্সের ক্ষেত্রে আমাদের খরচ হয়। আমি আপনাদের জানাতে চাই সেলস্ ট্যাক্সে আমরা ১ বছরে ১৭ কোটি টাকা বাড়িয়েছি অথচ আমাদের ডিপার্ট-মেন্টের খরচ কিন্তু বাড়েনি। মহারাষ্ট্রে কলেকসন এক্সপেনস হয় সিক্স পারসেন্ট, তামিলনাড়ুতে আড়াই পারসেন্ট এবং পশ্চিমবাংলায় কলেকসন এক্সপেন্স হচ্ছে এক পারসেন্ট। আপনারা শুনলে খুসী হবেন এই এক পারসেন্ট--এও আমরা ১৭ কোটি টাকা সেলস্ ট্যাক্স বাড়াতে সক্ষম হয়েছি। পি, সি, সেন বললেন টেকনোক্র্যাটস্‌দের ব্যাপার। টেকনোক্র্যাটস্-দের ব্যাপারটা আমাদের মুখ্যমন্ত্রী বারবার বিধানসভায় বলেছেন। পি, সি, সেন বলেছেন আজকে টেকনোক্র্যাটস্-দের যুগ। একথা ঠিক এই যুগ বিজ্ঞানের যুগ, এই যুগ প্রযুক্তিবিদ্যার যুগ, এই যুগ সায়েন্স এ্যান্ড টেকনোলজির যুগ। কাজেই আমাদের ইঞ্জিনীয়ারদের প্রয়োজন আছে, ডাক্তারের প্রয়োজন রয়েছে। শুধু যে প্রয়োজন রয়েছে তাই নয়, আমরা যে প্ল্যানের কথা বলি সেই প্ল্যানে ডাক্তার, ইঞ্জিনীয়ার এবং টেকনোক্র্যাটদের বিরাট অবদান রয়েছে এবং সেই জন্য অনেক প্ল্যানকে আমরা সোস্যাল ইঞ্জিনীয়ারিং বলি। সেই সোস্যাল ইঞ্জিনীয়ারিং কাজ যাতে হতে পারে, সেটা যাতে ব্যাহত না হয় সেইজন্য আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন সিজওয়ার্ক উইথড্র করতে হবে, আমরা প্রত্যেককে যাঁর যা যোগ্য সম্মান সেটা দেব। আমরা এই যুগে প্রত্যেক মানুষকে তার যোগ্য সম্মান দেব, কিন্তু উন্নয়নের কাজ, রাস্তার কাজ, ব্রীজের কাজ, সেচের কাজ, শিক্ষায়তন নির্মাণের কাজ স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কাজ ব্যাহত হতে দেব না। যদি আমরা সায়েন্স এ্যাণ্ড টেকনোলজিকে প্রসার করতে চাই, টেকনোক্র্যাটস্-দের সম্মান দিতে চাই তাহলে প্ল্যানিং-এর কাজ অব্যাহত রাখতে হবে, সিজওয়ার্ক করে এই কাজ বন্ধ করা চলবে না।

[7-10—7-20 p.m.]

মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয়, একটা কথা বলেছেন যার সাথে আমি সম্পূর্ণ একমত, তিনি বলেছেন এই বিল পাশ হবেই। এটা খুব খাঁটি কথা বলেছেন, এই বিধানসভা এই এ্যাপ্রোপ্রিয়েসান বিল পাশ করবে। আমার বিশ্বাস তার কোন ভুল নাই। মাননীয় শীশ মহম্মদ সাহেব প্রথমে সারকুলেশানের একটা প্রস্তাব রেখেছিলেন, শীশ মহম্মদ সাহেবের এটা মোনপলি রাইট, কারণ যে কোন বিল আসে তিনি বলেন এটা সারকুলেশানে দেওয়া হউক, কারণ জনতা শীশ মহম্মদ সাহেবকে ভোট দিয়ে পাঠিয়েছেন, তিনি সর্বদাই জনতার মতামত না নিয়ে কিছু করতে চান না। তবে এখানে একটা সাংবিধানিক বাধা আছে, কনস্টিটিউশানে বলে যে এই এ্যাপ্রোপ্রিয়েশান বিলে কোন এ্যামেন্ডমেন্ট হতে পারে না। সেইজন্য তার সারকুলেশান-এর প্রস্তাবটি এখানে আলোচিত হতে পারেনি। তারপর শীশ মহম্মদ সাহেব বলেছেন করাপশানের কথা, করাপশান আছে তার বিরুদ্ধে আমাদের ব্যবস্থা নিতে হবে। এই ব্যবস্থা নিতে হবে বলেই বিশেষ করে আমরা ব্যুরো অব ইনভেস-টিগেশান করেছি। আমাদের এই রাজ্যের সম্পদ আহরণের প্রধান একটা উৎস হচ্ছে

বিক্রয় কর। এই বিক্রয় কর যাতে অসাধু ব্যবসায়ীরা ফাঁকি না দিতে পারে সেই জন্য বুরো অব ইনভেসটিগেশান করেছি। সেই বুরো অব ইনভেসটিগেশান কাজ করছে সীজড্ করছে, মানুষকে গ্রেপ্তার করছে, করাপট ব্যবসায়ীদের বিরুদ্ধে ব্যবস্থা নিচ্ছে। এই ব্যবস্থা নিচ্ছে বলেই সেলস্ ট্যাক্স ১৭ কোটি টাকা বাড়াতে আমরা সক্ষম হয়েছি। কিন্তু এই করাপশানের বিরুদ্ধে সংগ্রাম করতে গেলে আমাদের দ্বিমুখী সংগ্রাম করতে হবে। সরকারের শাসনযন্ত্র সেটা দুর্নীতিমুক্ত করতে হবে এবং জনসাধারণের ভিতরে এই করাপশানের বিরুদ্ধে সংঘবদ্ধ করতে হবে এবং জাগ্রত করতে হবে। কারণ যে করাপট অফিসার কেউ একজন তাকে ঘুস দেয় এবং একজন ঘুস নেয়। সেই করাপশান দেশ থেকে দূর করতে গেলে আমাদের জনমতকে জাগ্রত করতে হবে। যতটা আমাদের প্রশাসনকে দুর্নীতি-মুক্ত করতে হবে সেই অনুপাতে জনমতকে সেভাবে আমাদের জাগ্রত করতে হবে। তারপর শীশ মহম্মদ সাহেব শিক্ষাব্যবস্থা সম্বন্ধে বলেছেন যে আমাদের শিক্ষার দিকে দৃষ্টি নাই, শিক্ষকরা মাহিনা পাচ্ছেন না, সেদিকে আমাদের দৃষ্টি নাই। আমি বলছি শিক্ষার দিকে দৃষ্টি আমরা এইভাবে দিয়েছি যে শিক্ষকরা যাতে ঠিক সময় মাহিনা পায় এবং তাদের যাতে মাহিনা বৃদ্ধি পায় এই জন্য আমরা আসার পরে জুলাই '৭২ সালে প্রাইমারী শিক্ষকদের জন্য ৭ টাকা প্রতি মাসে মাহিনা বাড়ানো হয়েছিল এবং জুন '৭৩ সালে প্রাইমারী শিক্ষকদের মাহিনা ৬ টাকা করে বাড়ান হয়েছে। তিনি আরও বলেছেন যে ঠিক সময়ে মাহিনা পাবে কিনা--আগে যত দেরী হত সেটা দূর করবার জন্য আমরা বিশেষ করে ডিসট্রিক অফিসার যাতে গ্রান্টগুলি দিতে পারে সে ডিসেনট্রালাইজেশান পর্যন্ত করেছি। তার শিক্ষা-ক্ষেত্রে যাতে আরও গ্রান্ট দেওয়া যায় সেজন্য শিক্ষা খাতের ব্যয়-বরাদ্দ আমরা বাড়িয়েছি। যেখানে ৭১-৭২ সালে শিক্ষা খাতে ব্যয়-বরাদ্দ ছিল, ৭৬ কোটি টাকা সেখানে আগামী বছর ১০৬ কোটি টাকা বরাদ্দ করেছি, প্রায় ২৪ কোটি বাড়িয়েছি। মাননীয় বিশ্বনাথবাবু বলেছেন যে যদি আমরা বৈপ্লবিক পরিবর্তন আনতে না পারি তাহলে বিপ্লব আসবে। আমাদের এই পরিবর্তন আনার জন্য যে সমস্ত উন্নয়নের প্রকল্প রয়েছে সেগুলি আমরা নিয়েছি। আরেকটা কথা তিনি বলেছেন, ল্যান্ড ইউটিলাইজেশানের ব্যাপারে আমাদের কি স্কীম আছে --

(রেড লাইট)

স্যার, স্যার, আমার অনেক কিছু বলার ছিল, যাই হউক আপনি যখন নির্দেশ দিয়েছেন তখন আমি যারা এখানে বক্তব্য রেখেছেন তাদের ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sankar Ghose that the West Bengal Appropriation Bill, 1974, be taken into consideration, was then put and a division taken with the following result :—

AYES—52

Abdul Bari Biswas, Shri
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Mrityunjoy.
Banerjee, Shri Ramdas.
Basu, Shri Supriyo.
Bhattacharyya, Shri Keshab Ch.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.

AYES—52 (*Concld.*)

Das, Shri Rajani.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Fazle Haque, Dr. Md.
Ghiasuddin Ahmed, Shri.
Ghose, Shri Sankar.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Santosh Kumar.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Mundle, Shri Sudhendu.
Nag, Dr. Gopal Das.
Parui, Shri Mohini Mohon.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Radha Raman.
Sajjad Hussain, Shri Haji.
Samanta, Shri Tuhin Kumar.
Saren, Shrimati Amala.
Sen Gupta, Shri Kumar Dipti.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Wilson-de Roze, Shri George Albert

NOES—10

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Ghosal, Shri Satya.
Ghosh, Shri Sisir Kumar.
Lahiri, Shri Somnath.
Mukherjee, Shri Biswanath.
Panda, Shri Bhupal Chandra.
Roy, Shri Aswini Kumar.
Shish Mohammad, Shri.

**The Ayes being 52 and the Noes 10, the motion was carried.**

**Clauses 1 to 3, Schedule and Preamble**

**The question that clauses 1 to 3, schedule and preamble do stand part of the Bill, was then put and agreed to.**

[7-20—7-26 p.m.]

**Shri Sankar Ghose** : Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and a division taken with the following results :—

AYES—52

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Mrityunjoy.
Banerjee, Shri Ramdas.
Basu, Shri Supriyo.
Bhattacharyya, Shri Keshab Chandra.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Ranjani.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Fazle Haque, Dr. Md.
Ghiasuddin Ahmed, Shri.
Ghose, Shri Sankar.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.
Malladeb, Shti Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Santosh Kumar.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Mundle, Shri Sudhendu.
Nag, Dr. Gopal Das.
Parui, Shri Mohini Mohon.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Radha Raman.
Sajjad Hussain, Shri Haji.
Samanta, Shri Tuhin Kumar.
Saren, Shrimati Amala.
Sen Gupta, Shri Kumar Dipti.
Shaw, Shri Sachi Nandan.

AYES—52 (*concld.*)

Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Wilson-de Roze, Shri George Albert.

NOES—8

Basu, Shri Ajit Kumar (Singur).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Ghosh, Shri Sisir Kumar.
Lahiri, Shri Somnath.
Mukherjee, Shri Biswanath.
Panda, Shri Bhupal Chandra.
Shish Mohammad, Shri.

The Ayes being 52 and the Noes 8, the motion was carried.

**Shri A. H. Besterwitch :** On a point of clarification, Sir. Can this Bill be passed when it is seen that even one-fourth of the total members of the House are not present?

**Mr. Speaker :** The quorum is there and by a simple majority the Bill is passed.

**The West Bengal Appropriation (No. 2) Bill, 1974**

The motion of Shri Sankar Ghose that the West Bengal Appropriation (No. 2) Bill, 1974, be taken into consideration, was then put and a division taken with the following results :—

AYES—54

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bandopadhayay, Shri Shib Sankar.
Banerjee, Shri Mrityunjoy.
Banerjee, Shri Ramdas.
Basu, Shri Supriyo.
Bhattacharya, Shri Keshab Chandra.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Rajani.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Fazle Haque, Dr. Md.
Ghiasuddin Ahmed, Shri.
Ghose, Shri Sankar.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Mahato, Shri Ram Krishna.
Mahato, Shri Sitaram.

AYES—54 (*Concld.*)

Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Nrisinha Kumar.
Mandal, Shri Santosh Kumar.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Moslehuddin Ahmed, Shri.
Mukherjee, Shri Mrigendra.
Mundle, Shri Sudhendu.
Nag, Dr. Gopal Das.
Parui, Shri Mohini Mohon.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Radha Raman.
Sajjad Hussain, Shri Haji.
Samanta, Shri Tuhin Kumar.
Saren, Shrimati Amala.
Sen, Shri Bholanath.
Sen Gupta, Shri Kumar Dipti.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Wilson-de Roze, Shri George Albert.

NOES—3

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

The Ayes being 54 and the Noes 3, the motion was carried.

**Clauses 1 to 3, Schedule and Preamble**

The question that clauses 1 to 3, schedule and preamble, was then put and agreed to.

**Shri Sankar Ghose :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1974, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-26 p.m. till 1 p.m. on Monday, the 1st April, 1974, at the Assembly House, Calcutta.

## Index to the

# West Bengal Legislative Assembly Proceedings

## (Official Report)

### Vol. 56, No. 2—Fifty-Sixth Session (February-May, 1974)

### (The 13th, 14th, 15th, 16th, 18th, 19th, 20th, 21st, 22nd, 23rd, 25th, 26th, 27th, 28th and 29th March, 1974)

[(Q) Stands for questions]

# INDEX

**Chaki, Shri Naresh Chandra**—(concld.)

**Pramanik, Shri Puranjoy**—(contd.)

**Pramanik, Shri Puranjoy**—(contd.)

INDEX

WBGP—77/78-53K-A-700